نصر من الله وفتح قريب


আল্লামা মাওলানা উসমান গণী

শায়খুল হাদীস, মাজাহিরুল উলূম
(ওয়াকফ), সাহারানপুর, ভারত


# নাসরুল বারী

## শরহে বুখারী

## (বাংলা-৯ম খণ্ড)


অনুবাদ ও সম্পাদনা

মাওলানা নো'মান আহমদ

**সিনিয়র মুহাদ্দিস :** জামি'আ রাহমানিয়া, সাত মসজিদ, মুহাম্মদপুর

**শাইখুল হাদীস :** জামি'আ মুহাম্মদিয়া, বনানী ও বাইতুল ফালাহ মাদরাসা, মুহাম্মদপুর

**প্রতিষ্ঠাতা পরিচালক :** আল-জামি'আতুল কাসিমিয়া ঢাকা-১২০৭

**খলীফা :** শাইখুল মাশায়েখ শাইখুল হাদীস আল্লামা আবদুল হাফিজ মালিক মক্কী দা. বা.



## শিবলী প্রকাশনী

জামি'আ রাহমানিয়া আরাবিয়া

সাত মসজিদ, মোহাম্মদপুর, ঢাকা-১২০৭, বাংলাদেশ

মোবা : ০১৮১৪ ৮৩৫১৮৬, ০১৯১২ ০৩১২৫৯

**প্রথম প্রকাশ : অক্টোবর ২০১০**

---

**নাসরুল বারী শরহে বুখারী (বাংলা-৯ম খণ্ড)**

**মূল : আল্লামা মাওলানা উসমান গণী**

শায়খুল হাদীস, মাজাহিরুল উলূম (ওয়াকফ), সাহারানপুর, ভারত

**অনুবাদ ও সম্পাদনা : মাওলানা নো'মান আহমদ**

মুহাদ্দিস, জামি'আ রাহমানিয়া আরাবিয়া, সাতমসজিদ, মুহাম্মদপুর, ঢাকা-১২০৭

**প্রকাশক : শিবলী প্রকাশনী**

জামি'আ রাহমানিয়া আরাবিয়া, সাত মসজিদ, মোহাম্মদপুর, ঢাকা-১২০৭, বাংলাদেশ

মোবা : ০১৮১৪৮৩৫১৮৬, ০১৯১২০৩১২৫৯



**প্রাপ্তিস্থান : হাকীমুল উম্মত প্রকাশনী**

ইসলামী টাওয়ার, ১১/১ বাংলাবাজার, ঢাকা-১১০০

**শিবলী প্রকাশনী**

জামি'আ রাহমানিয়া আরাবিয়া, সাত মসজিদ, মোহাম্মদপুর, ঢাকা-১২০৭, বাংলাদেশ

মোবা : ০১৮১৪৮৩৫১৮৬, ০১৯১২০৩১২৫৯

**মাকতাবাতুল আযহার**

মধ্যবাড্ডা, ঢাকা

**কম্পিউটার কম্পোজ :** জাহান কম্পিউটার্স

সাত মসজিদ, ঢাকা-১২০৭, মোবা ঃ ০১৯১২০৩১২৫৯

**E-mail :** nakibmahfuj@yahoo.com

---

**মূল্য : ৭৫০.০০ (সাতশত পঞ্চাশ) টাকা মাত্র**

# আল ইহদা

শীর্ষ মুফাসসির হযরত ইবনে আব্বাস রা.,
আমার মরহুম আব্বাজান আলহাজ্ব নূরুল হক ও
শ্রদ্ধেয় শ্বশুর মরহুম আলহাজ্ব তাজুল ইসলাম সাহেব সহ
সকল মূমিন-মূমিনাতের রূহের প্রতি ঈসালে সওয়াবের আশায় ।

-নোমান আহমদ

# অভিমত
## হযরত আলহাজ্ব মাওলানা আবদুল আহাদ সাহেব দা. ফু.
## মুহতামিম দারুল উলূম তারাপুর, গুজরাট, ভারত

আমার মাখদূম আল্লামা ওসমান গনি সাহেব মুদ্দাজিল্লুহুল আলী। তিনি মাজাহিরে উলূম (ওয়াকফ) সাহারানপূরের মুহাদ্দিস। একজন প্রসিদ্ধ লেখক আলিম, খতিব ও গুণী মনিষী। অন্যান্য গ্রন্থ ছাড়াও স্বয়ং নাসরুল বারীর বিশাল খণ্ডগুলো তার জ্ঞানের বিশালতা ও কলমী দৃঢ়তার সাক্ষী। এগুলো তার সুবিশাল ইলমি কৃতিত্ব। সূর্যই সূর্যের প্রমাণ। আল্লাহ তা'আলা সাইয়েদুল মুরসালীন সা.-এর উসিলায় উলামা ও ছাত্রদেরকে এ কিতাব দ্বারা উপকৃত করে তার দরবারে কবুলিয়তের মর্যাদায় ভূষিত করুন।

আবদুল আহাদ কাসিমী
খাদিমুততালাবা
দারুল উলূম তারাপুর, গুজরাট, ভারত

# অনুবাদকের কথা



আলহামদুলিল্লাহ, দীর্ঘ মেহনতের পর নাসরুল বারী নবম খণ্ডের অনুবাদ সমাপ্ত হল। শুকরিয়া একমাত্র আরহামুর রাহিমীনের। ইমাম বুখারী র. এর কিতাবুত তাফসীরের ব্যাখ্যাগ্রন্থের এ কাজটি করার চমৎকার একটি প্রেক্ষাপট রয়েছে। তখন ২০০৮ সাল। আল্লাহ তা'আলা সে বছর আমাকে ওমরায় যাওয়ার তওফিক দান করেছিলেন। সাথে ছিলেন বিশিষ্ট আলেমে দীন বন্ধুবর মুফতি হিফজুর রহমান সাহেব ও অন্তরঙ্গ বন্ধু মাওলানা রহমতুল্লাহ মাদানী। মক্কা মুকাররমায় গিয়ে তাওয়াফ-সায়ী সেরে চলে যাই মদীনা মুনাওয়ারায়। হৃদয়ের টানে হিব্বী মুহাম্মদুর রাসূলুল্লাহ সা. এর রওয়া জিয়ারতের আকাঙ্ক্ষায়।

সে উমরা সফরে আমার জীবনের অনেক মূল্যবান সম্পদ লাভ করেছি। হেরেম শরীফ, মাতাফ,বাবে জিবরাঈল, সুফফা, প্রিয়নবী সা.-এর তাহাজ্জুদের স্থান ও রওযাতুম মিন রিয়াযিল জান্নাত ইত্যাদি স্থানে বসে হাদীসের অনেক প্রুফ দেখার ও ইবাদত করার সুযোগ হয়েছে। সময়গুলো ছিল আমার জীবনের চূড়ান্ত স্বপ্ন। আর দরবারে নববীতে সরাসরি আসসালাতু ওয়াসসালামু আলাইকা ইয়া রাসূলাল্লাহ! বলার যে কি আনন্দ তা ভাষায় ব্যক্ত করার মতো নয়। এটি কেবল অনুভবের বিষয়, বুঝানোর বিষয় নয়। মসজিদে নববীতে পৌঁছেই অনেকগুলো খোদায়ী নুসরত পেয়েছিলাম। তন্মধ্যে একটি হল, তাতে ঢুকেই সাক্ষাৎ হল আমাদের বাংলাদেশের একজন বিশিষ্ট পার্লামেন্টারিয়ান বিশিষ্ট দানবীর ও ধর্মপ্রাণ ব্যক্তি আলহাজ্ব মোফাজ্জল হোসেন কায়কোবাদ এর সাথে। দেখা মাত্রই তিনি জিজ্ঞেস করলেন, আপনারা কি বাসা ভাড়া করেছেন? বললাম না। তিনি বললেন, আমার বাসায় থাকবেন। আল্লাহর মদদ, তিনি আমাদের পাঁচতারা হোটেলে থাকা খাওয়ার ব্যবস্থা করে দিলেন। চট্টগ্রামের বিশিষ্ট মনীষী ডা. হারুন সাহেব মদীনার স্থায়ী নাগরিক। তাঁর সাথে পরিচয় হল। তিনিও অনেক খেদমত করলেন। তার মাধ্যমেই মসজিদে নববীর সম্মানিত খতীব শায়েখ সালিহ আল বুদাইর দা. বা. এর সাথে সাক্ষাতের ব্যবস্থা হল। তাঁর সাথে কথা বলে যার পর নাই আনন্দ অনুভব করলাম। আমি যেন আকাশের চাঁদ হাতে পেলাম। তখন আমার হাতে ছিল শামায়েলের ব্যাখ্যাগ্রন্থ আল মাহাসিনুল আহমাদিয়্যাহ ফী শরহিশ শামাইলিল মুহাম্মাদিয়া এর প্রুফকপি। এটি দেখে তিনি বললেন, কাজ শেষে তার নিকট এর সিডি পাঠিয়ে দিলে তিনি তাতে অভিমত দিবেন। এ যেন মেঘ না চাইতেই মুষলধারে বৃষ্টি। আল্লাহর অশেষ রহমত। তারপর তিনি বললেন, তুমি হাদীসের তো অনেক খেদমত করেছ, এবার কুরআনেরও কিছু খেদমত কর। আমি তাঁর সাথে ওয়াদা করলাম, ইনশাআল্লাহ করার চেষ্টা করব। এরপর দেশে এসেই বিশ্বখ্যাত মুহাদ্দিস ইমাম বুখারী র. এর সহীহ বুখারীর কিতাবুর তাফসীর ৩০ পারার ব্যাখ্যার অনুবাদের সিদ্ধান্ত নিলাম। কাজ আরম্ভ করলাম। আল্লাহর অশেষ রহমতে আজ তা সম্মানিত পাঠক পাঠিকার সামনে।

এ গ্রন্থটি তৈরি করতে আমি আমার কয়েকজন শিষ্যের সহযোগিতা নিয়েছি। মাওলানা আতাউল্লাহ, নেয়ামতুল্লাহ, হেদায়াতুল্লাহ, শহীদুল ইসলাম ও ওসমান গণি কিছু অংশের অনুবাদ করেছেন। প্রুফ দেখার কাজে তাওহীদও আবদুসসালাম সহ কয়েকজন ছাত্র সহযোগিতা করেছেন। তাদের সবাইকে আন্তরিক ধন্যবাদ। কম্পিউটার সংক্রান্ত কাজে মুকুল ভাই, স্নেহের বড় ছেলে হাফিজ মুহাম্মদ নকীব মাহফূজ শিবলী, হাফিজ মুহাম্মদ গালিব মাহফূজ রুমী ও মুহাম্মাদ নাফিস মাহফূজ সাদীর বিশেষ অবদান ছিল। স্নেহময়ী অর্ধাঙ্গিনীও এ ব্যাপারে অনেক ধৈর্য ধারণ করেছেন। আল্লাহ জাল্লাশানুহু সবাইকে জাযায়ে খায়ের দান করুন।

বিশাল গ্রন্থ হিসেবে অনেক ভুলত্রুটি থেকে যেতে পারে। যদিও ত্রুটিমুক্ত করার জন্য চেষ্টার কোন কমতি ছিল না। কিন্তু আমার ইলমি দৈন্যতা ও দুর্বলতার কারণে, তাছাড়া কম্পিউটার প্রসূত অনেক সমস্যার কারণে ভুলত্রুটি থেকে যাওয়া স্বাভাবিক। আশা করি সম্মানিত পাঠক পাঠিকা এগুলোকে ক্ষমাসুন্দর দৃষ্টিতে দেখবেন, সংশোধনের নিয়তে মুক্ত মনে আমাদেরকে অবহিত করবেন। ইনশাআল্লাহ, ভবিষ্যতে সংশোধনের ব্যবস্থা করব। আল্লাহ তা'আলা আমাদের সংশ্লিষ্ট সবাইকে কবুল করুন। মূলগ্রন্থের ন্যায় এ গ্রন্থটিকেও মকবুলিয়তের মর্যাদায় ভূষিত করুন। আমীন।

বিনয়াবনত

তাং ২০-০৮-২০১০ ইং

নোমান আহমদ

জামেয়া রাহমানিয়া, মোহাম্মদপুর, ঢাকা-১২০৭



السند الخصوصي لأجازة رواية الأحاديث النبوية صلى الله عليه وسلم

من فضيلة الشيخ ممتاز الكريم الاستاذ بالجامعة الاهلية دارالعلوم معين الاسلام بهاتهزارى، شيتاغونغ وشيخ الحديث موقتا بالجامعة الإسلامية دارالعلوم برورة، كملا، بنغلاديش

الحمد لله الذى من على المسلمين بتنزيل القرآن الكريم و تكفل بحفظه إلى يوم الدين و جعل من تتمة حفظه حفظ سنة سيد المرسلين و الصلوء و السلام على سيدنا و نبينا محمد صلى الله عليه وسلم و على آله وأصحابه الذين تلقوا السنة النبوية عن النبى الكريم فوعوها ونقلوها كما سمعوها و الرحمة و المغفرة لرواة الأحاديث المحدثين الذين تناقلوا السنة المطهرة جيلا عن جيل ومن تبعهم باحسان إلى يوم الدين.

و بعد فإن العبد الفقير إلى الله سبحانه وتعالى محمد ممتازالكريم الكملائى ابن المرحوم الحاج رستم على، القرية دولى فاره، شواغنج، كملا، بنغلاديش، الاستاذ بالجامعة الاهلية دارالعلوم معين الإسلام هاتهزارى، شيتاغونغ، بنغلاديش، و كتبت هذا السند فى روضة من رياض الجنة بالمدينة المنورة، سبعا و عشرين من رمضان سنة ه .

لما طلب منى الإجازة نعمان احمد بن الحاج نور الحق رحمه الله تعالى فاجزت بسندى للصحاح الستة المتصل إلى رسول الله صلى الله عليه وسلم.

**الأول:** وهو سند عال عن سماحة الشيخ عبيدالله مديرالجامعة الأشرفية بلاهور ابن موسس الجامعة الشيخ المفتى محمد حسن الامرتسرى رحمة الله عليه عن سماحة الشيخ حكيم الامة مجدد الملة أشرف على التهانوى رحمه الله. عن الشيخ العلامة فضل الرحمن غنج مرادآبادي الهندى عن الشيخ الشاه عبد العزيز المحدث الدهلوي رحمهم الله. قد وقع فى هذا السند الشيخ عبد الرحمن السديسي الإمام و الخطيب بالحرم المكى بمكة المكرمة.

**الثانى:** استاذ العلماء العلامة رسول خان رحمه الله تعالى عن شيخه شيخ الهند العلامة محمود حسن الديوبندى رحمه الله هو يروى عاليا عن الشيخ عبد الغنى المجددى وعن الشيخ أحمد على السهارنفورى رح وعن الشيخ محمد مظهر النانوتوى وعن الشيخ عبد الرحمن الفانى فتى وهولاء الاربعة عن الشيخ المحدث محمد إسحاق الدهلوى عن جده لامه الشاه عبد العزيز المحدث الدهلوى الهندى ويروي الشيخ عبد الغنى عن الشيخ محمد عابد السندى ثم المدنى، اسانيد الشيخ عبد الغنى رح مذكورة فى اليانع الجنى واسانيد الشيخ محمد عابد مذكورة فى حصر الشارد واسانيد الشاه عبد العزيز فى الرسالة العجالة النافعة و اسانيد والده الشاه ولى الله المحدث الدهلوى فى رسالته الارشاد الى مهمات علم الاسناد.

**الثالث:** ايضا للعبد شرف التلمذ و الإجازة عن العلامة الحافظ محمد إدريس الكاندهلوى رحمه الله و من العلامة شمس الحق الافغاني شيخ الجامعة ببهاولفور و وزير المعارف بقلات بامستان سابقا و من العلامة القارى محمد طيب رحمهم الله ولهم شرف القراءة والاجازة على خاتم المحدثين العلامة السيد انور شاه الكشميرى وهو يروى عن الشيخ المحدث محمد اسحاق الكشميرى المتوفى سنة ه المدينة المنورة وهو يروى عن الشيخ السيد نعمان عن والده الشيخ السيد محمود الالوسي المفتى ببغداد

صاحب تفسير روح المعانى. ويروى السيد انورشاه الكشميرى عن الشيخ حسين ابن الشيخ محمد جسرالطرابلسى الشامى حصلت له الإجازة سنة ه بالمدينة المنورة وهو يروى عن الشيخ عبد القادر الدجانى اليافى عن والده الشيخ محمد جسر شيخ والده الشيخ محمد حسن الكتبى المتوفى سنة ه كلاهما عن الاستاذ الكبير ابى عبد الله محمد ابن محمد المالكى المتوفى سنة ه عن الشيخ الفقيه المحدث السيد احمد الطحطاوى الحنفى المتوفى سنة ه وكذا يروى عن الشيخ حسين جسر بسنده الى الشيخ محمد امين المدعو بابن عابدين الحنفى الشامى المتوفى سنة ه.

**الرابع:** وللعبد شرف القراءة و الاجازة من الاستاذ فيض على شاه شيخ الفنون بدارالعلوم ديوبند ،الهند والمحدث بالجامعة الاشرفية بلاهور، باكستان سابقا و من العلامة احمد شفيع المؤقر شيخ الحديث و مدير الجامعة الاهلية دارالعلوم معين الاسلام بهاتهزارى، شيتاغونغ، بنغلاديش، ولهما شرف القراءة والاجازة على شيخ الاسلام السيد حسين احمد المدنى نورالله مرقده يتصل سندهم الى الشاه المحدث الدهلوى كماهو معروف لدى المحدثين له شرف القراءة و الاجازة على الشيخ اهل الله المحدث الدهلوى وهو يروى عن الجن من نصيبين الذين قدموا على رسول الله صلى الله عليه وسلم (قال) فسمعنا منه و مابقى من تلك الجماعة غيرى و لم يذكرلنا اسم ذلك الرجل من الجن لأسأله عن اسمه ( النوادر من حديث الاوائل والاواخر :صـ ) وفى فيض الباري كتاب المغازى (ج ، صـ ) وهو صحابى رسول الله صلى الله عليه وسلم من بدّل زيّه فاقتلوه وهو يروى عن صاحب الحديث محمد رسول الله صلى الله عليه وسلم وخاتم النبيين والرسول بتوسط حضرة جبرائيل الأمين عن الله عزّ و جلّ سبحانه وتعالى. كذا يروى شيخ الحديث العلامة نور الاسلام بعلماء بازار، فيني، بنغلاديش، فى الحرم المكى بمكة المكرمة سنة ه فى رمضان المبارك.

**الخامس:** وللعبد شرف التلمذ على العلامة المفتى جميل احمد التهانوى رحمة الله عليه وله شرف القراءة و الاجازة على الشيخ إمام المحدثين العلامة خليل احمد الايوبى الانصارى السهارنفورى ثم المدنى المدفون فى جنة البقيع بالمدينة المنورة.

**السادس:** وللعبد شرف التلمذ من الشيخ محمد خير مكّى المدرّس بالحرم بمكة المكرمة و من الشيخ عمرو ابن فلاته المدرّس بالحرم المدنى بالمدينة المنورة.

واخيرا اذ امنحه هذا السند توكلا على الله اوصيه كما اوصى لنفسى بتقوى الله تعالى و اتباع السنّة والتجنّب عن حطام الدنيا و اهل البدعة و الاشتغال بالعلوم الدينية السنية والاعتصام بسنة سيد المرسلين و بالاجتناب عن البدعة المخترعة فى الدين و التبعد عن صحبة المبتدعين وبالاشتغال باشاعة العلوم الدينية.

اسأل الله المولى الكريم لى وله ان يوفقنا جميعا لما يحب يرضى ويجعل اخرتنا خيرا من الاولى، اجعلنا ممن يثقل ميزانه بالحسنات انك جواد كريم ملك بر رؤوف رحيم و صلى الله على نبيه و حبيبه و على اله واصحابه اجمعين و اخر دعوانا ان الحمد لله رب العلمين.

العبد المفتقر إلى سبحانه و تعالى محمد
ممتازالكريم الكملائى

# বুখারীর সনদ

## ইমাম বুখারী র. পর্যন্ত শাইখুল হাদীস মাওলানা নো'মান আহমদ -এর

### সনদ

ইমাম মুহাম্মদ ইবনে ইসমাঈল বুখারী র.
শায়খ মুহাম্মদ ইবনে ইউসুফ ফিরাব্‌রী র.
শায়খ আবূ মুহাম্মদ আব্দুল্লাহ ইবনে আহমদ সারাখসী র.
শায়খ আবদুর রহমান ইবনে মুযাফফর দাউদী র.
শায়খ আবদুল আউয়াল ইবনে ঈসা সিজযী র.
শায়খ সিরাজুদ্দীন হুসাইন ইবনুল মুবারক যাবিদী র.
শায়খ আবুল আব্বাস আহমদ ইবনে আবু তালেব র.
শায়খ ইবরাহীম ইবনে আহমদ তানূখী র.
শায়খ শিহাবুদ্দীন আহমদ ইবনে হাজার আসকালানী র.
শায়খ যায়নুদ্দীন যাকারিয়া আনসারী র.
শায়খ শামসুদ্দীন মুহাম্মদ ইবনে আহমাদ রমলী র.
শায়খ আহমদ ইবনে আবদুল কুদ্দুস শেন্নাবী র.
শায়খ আহমদ ইবনে মুহাম্মদ আল-কুশাশী র.
শায়খ ইবরাহীম আল-কুরদী র.
শায়খ আবু তাহের মুহাম্মদ ইবনে ইবরাহীম আল কুরদী র.
শায়খ শাহ ওয়ালীউল্লাহ মুহাদ্দিসে দেহলভী র.
শায়খ শাহ আবদুল আযীয মুহাদ্দিসে দেহলভী র.
শায়খ শাহ মুহাম্মদ ইসহাক দেহলভী র.
শায়খ শাহ আবদুল গণী মুজাদ্দেদী র.
মাওলানা মুহাম্মদ কাসেম নানুতভী র.
মাওলানা মুহাম্মদ ইয়াকুব নানুতভী র.
শায়খুল হিন্দ মাহমূদ হাসান দেওবন্দী র.
শায়খুল ইসলাম হোসাইন আহমদ মাদানী র.
১.শায়েখ আবদুল হক আজমী দা. বা.
২.খতীবে আজম আল্লামা সিদ্দীক আহমদ র.
৩.শায়খ আবদুল আযীয হাটহাজারী র.
৪.শায়খ আহমদ শফী দা. বা.
৫.শায়খ আনজার শাহ কাশ্মীরী র.
৬.শায়খ মুফতী হাবীবুর রহমান খায়রাবাদী দা. বা.
৭.শায়খ মুহাম্মদ ইউনুস খলীফা শায়খ জাকারিয়া র.
৮.শায়খ তায়্যিবুর রহমান (আসাম) দা. বা.
৯.শায়খ মুহাম্মাদ আওয়ামা (মদীনা মুনাওয়ারা)
১০.মুরশিদী শায়েখ আ. হাফিজ মককী
১১.শায়খ মুহাম্মদ মুমতাজুল করীম
আহকার নোমান আহমদ

# সূচি



# مُحْتَوَيَاتُ كِتَابِ التَّفْسِيرِ



# كِتَابُ التَّفْسِيْرِ

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيمِ

## তাফসীর অধ্যায়

**বুখারী ৬৪২**

আমাদের ভারতীয় কপিগুলোতে 'কিতাবুত তাফসীর' শিরোনামের পর বিসমিল্লাহির রাহমানির রাহীম আছে। কিন্তু বুখারীর ব্যাখ্যাগ্রন্থ যেমন উমদাতুল কারী, ফাতহুল বারী ও ইরশাদুস সারীতে শিরোনাম আছে বিসমিল্লাহর পর।

অতপর এগুলোতে পার্থক্য হল, উমদাতুল কারী ও ইরশাদুস সারীতে বিসমিল্লাহর পর শিরোনাম হল 'কিতাবু তাফসীরিল কুরআন'। এর পরিপন্থী ফাতহুল বারীতে আমাদের ভারতীয় কপির ন্যায় শিরোনাম আছে 'কিতাবুত তাফসীর'। অর্থাৎ, মুযাফ ইলাইহকে উহ্য করে মুযাফকে মু'আররাফ বিল্লাম করে দিয়েছেন। অর্থাৎ, এটি কুরআনের আয়াতের তাফসীর অধ্যায়। কিন্তু এখানে বিসমিল্লাহ কুরআনে হাকীমের একটি স্বতন্ত্র আয়াত, যেটি সুরা ফাতিহার শুরুতে লেখা হয়। এজন্য সুরা ফাতিহার পূর্বেই এটি হওয়া অধিক সংগত। এ বিসমিল্লাহ সে বিসমিল্লাহ নয় যেটি গুরুত্বপূর্ণ কাজের প্রারম্ভে বরকতস্বরূপ লেখা হয়। تفسير শব্দটি بـــاب تفعيـــل এর মাসদার (ক্রিয়ামূল)। এর অর্থ হল স্পষ্ট করা, বিশদ বিবরণ দেওয়া। ছুলাছী মুজাররাদ থেকে فسر – من باب نصر و ضرب- বিবরণ দেওয়া, স্পষ্ট করা। তাছাড়া فسر এর একটি আভিধানিক অর্থ আছে। فسر الطبيـــب এর অর্থ হল রোগ চিহ্নিত করার জন্য রোগীর (মলমূত্র ইত্যাদির) শিশি দেখা। এতেও ব্যাখ্যা ও বিশদ বিবরণ দেয়ার অর্থ পাওয়া যায়।

আল্লামা সুয়ূতী র. ইতকানে বলেন, তাফসীর শব্দটি تفعيل এর ওযনে فسر থেকে গৃহীত। এর অর্থ হল বিবরণ দেয়া, খুলে বর্ণনা করা।

কেউ কেউ বলেছেন, فسر শব্দটি سفر এর مقلوب (উল্টোরূপ)। যেমন جذب و جبذ। এর অর্থ হল পর্দা তুলে দেয়া ও খুলে দেয়া। এজন্য যখন সকাল বেলা ফর্সা হয়ে ওঠে তখন বলে سفر الصبح –اســـفر الـــصبح। যেমন তিরমিযীর হাদীসে আছে- اسفروا بالفجر فانه اعظم للاجر

তাফসীরের পারিভাষিক অর্থ হল التكشف عن مـــدلولات نظـــم القـــران অর্থাৎ, কুরআনের শব্দরাজির অর্থের বিশদ বিবরণদান।-আইনী।

এর দ্বারা এটাও জানা গেল যে, আরবী ভাষা সম্পর্কে ওয়াকিফহাল হওয়া ব্যতীত বিজ্ঞানময় কুরআন বুঝা মুশকিল।

তাফসীর ও তা'বীল সম্পর্কে বিভিন্ন উক্তি রয়েছে। বিশিষ্ট অভিধানবিদ আবূ উবায়দা মা'মার ইবনে মুসান্না প্রমুখ বলেন, উভয়টি সমার্থক। কেউ কেউ পার্থক্য করেন যে, শব্দের উদ্দিষ্ট অর্থের বিবরণ দান হল তাফসীর আর সম্ভাব্য অর্থসমূহের কোন একটির ব্যাখ্যাদান হল তা'বীল। তাফসীরের প্রয়োগ তা'বীলের ক্ষেত্রেও হয়। ফলে স্বপ্নের তা'বীরকে তাফসীরও বলে, তা'বীর ও বলে।

**সতর্কবাণী** : ফয়যুল বারী গ্রন্থকার বলেন, জেনে রাখা উচিত যে, সর্বপ্রথম কুরআনের খেদমত করেছেন নাহবের ইমামগণ। ইমাম ফাররার একটি তাফসীর রয়েছে কুরআনের অর্থ সংক্রান্ত। এমনিভাবে রয়েছে আল্লামা যাজজাজেরও। ইমাম যাহাবী র. উল্লেখ করেছেন, ইমাম ফাররা হাদীসেরও হাফিজ ছিলেন। আল্লামা ইবনে জারীর তাবারী র. নাহবের ইমামদের থেকে প্রচুর জ্ঞান আহরণ করেছেন। এজন্যই তার তাফসীরটি হয়েছে বেনজির। ইমাম বুখারী র. যদি তাঁর পদ্ধতি অনুসরণ করতেন তবে তাঁর গ্রন্থটি হত সবচেয়ে সুন্দর। কিন্তু তাঁর নিকট ছিল আবু উবায়দা মা'মার ইবনে মুছান্না রচিত মাজাযুল

কুরআন নামক গ্রন্থটি। মুফরাদাতের তাফসীর তিনি তা থেকেই গ্রহণ করেছেন। তাও আবার তরতীব-তাহযীব তথা বিন্যাস ও সংস্কার ছাড়া। এজন্য অসুন্দর বিন্যাস, গাম্ভীর্যহীনতা, দুর্বল উক্তি অবলম্বন, এক মাদ্দা (মূলধাতু) থেকে অন্য মাদ্দা, এক সূরা থেকে অন্য সূরা ও এক স্থান থেকে অন্য দিকে স্থানান্তরের ক্ষেত্রে আবু উবায়দার গ্রন্থেরই সমপর্যায়ের হয়ে যায়। এজন্য এটি ছাত্রদের জন্য বুঝা কষ্টকর হয়ে যায়। যারা হাকীকতে হাল সম্পর্কে ওয়াকিফ নয়, তারা মনে করে গ্রন্থকার (ইমাম বুখারী র.) এসব এনেছেন সেসব দুর্বল উক্তি গ্রহণের দিকে ইঙ্গিত করে। অথচ তিনি পূর্ণ কিতাবুত তাফসীর আবু উবায়দার কালাম দ্বারা বিন্যস্ত করেছেন। পরখ করার প্রতি মোটেই মন দেননি। কমবখত কাদিয়ানীরও তাই হয়েছে। সে ভেবেছে যে, ইমাম বুখারী র. তাঁর তাফসীরে ইঙ্গিত করেছেন যে, ওফাত শব্দের অর্থ হল মউত। কারণ ইমাম বুখারী র. আল্লাহ তা'আলার বাণী مُتَوَفِّيكَ এর তাফসীর করেছেন مميتك দ্বারা। অথচ এ বিষয়টি ছিল মাজাযুল কুরআনের। সেখান থেকে তিনি অন্যান্য তাফসীরের ন্যায় হুবহু তা উদৃত করেছেন। এ উক্তিটি যদি অবলম্বিত হয় তবে তা আবু উবায়দার, গ্রন্থকার ইমাম বুখারী র. এর নয়। মুসতাদরাকে হাকেম র. যে তাফসীর করেছেন সেটি আমার মতে এর চেয়ে উত্তম।

মনে রাখা দরকার যে, এ আবু উবায়দা আর কিতাবুল আমওয়াল গ্রন্থকার দু'জন কিন্তু এক নন। তিনি মামার ইবনুল মুছান্নার আগের। মামার ইবনুল মুছান্না হলেন আবু উবাইদ কাসিম ইবনে সাল্লাম। তিনি ইমাম মুহাম্মদ ইবনুল হাসান র. এর একজন শিষ্য। গরীবুল হাদীস বিষয়ে তিনি সর্বপ্রথম কিতাব রচনা করেছেন।

স্মর্তব্য, পূর্ববর্তীদের পরিভাষায় মাজাযের সে অর্থ ছিল না যা আমাদের কাছে প্রসিদ্ধ বরং মাজাযের অর্থ তাদের নিকট শব্দ প্রয়োগস্থল। এ অর্থেই আবু উবায়দা তাঁর তাফসীরের নামকরণ করেছেন 'মাজাযুল কুরআন' দ্বারা। আল্লামা যমখশরীর উক্তি ومن المجاز كذا দ্বারা তাই উদ্দেশ্য করেছেন। 'আসাস' নামক গ্রন্থে তাই বলা হয়েছে।

ইমাম বুখারী র. এর কিতাবুত তাফসীরে সাধারণ মুফাসসিরদের ন্যায় জটিল দুর্বোধ্য বিষয়গুলোর ব্যাখ্যা ও তাফসীর পাওয়া যাবে না। তাফসীর দ্বারা ইমাম বুখারী র. এর উদ্দেশ্যও কিন্তু মাসায়েল ও আহকামের ব্যাখ্যাদান নয়। বরং ইমাম বুখারী র. এর উদ্দেশ্য সংশ্লিষ্ট হাদীসগুলোর বিবরণ দান, চাই যে কোন ধরনের সম্পর্কই হোক না কেন।

মুসলিমে তাফসীর সংক্রান্ত হাদীস খুবই কম। এ কারণেই কেউ কেউ সহীহ মুসলিমকে জামি' স্বীকার করেন না। অবশ্য সুনানে তিরমিযীতে অনেক রেওয়ায়াত রয়েছে। কিন্তু বুখারীতে আছে সবচেয়ে বেশি হাদীস। এগুলো ছাড়া সিহাহ সিত্তার অন্যান্য কিতাব তাফসীর পর্ব শূন্য।

بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ : বিসমিল্লাহতে বা এর পর اسم এর আলিফ বিলুপ্ত করে দেয়া হয়েছে আল্লাহর সঙ্গে সম্পর্ক ও বন্ধুত্ব চূড়ান্ত পর্যায়ের– তার প্রতি সতর্ক করার জন্য। -কাসতাল্লানী কিতাবুত তাফসীর।

الرَّحْمٰنِ الرَّحِيْمِ اسمان من الرحمة، الرحيم والراحم بمعنى واحد كالعليم والعالم

রহমান ও রহীম আল্লাহর গুণবাচক দু'টো নাম। রহমত ক্রিয়ামূল থেকে নির্গত। রহীম ও রাহিম দুটো শব্দ একই অর্থবোধক যেমন 'আলীম ও 'আলিম।

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. যে বলেছেন, رحمن ও رحيم উভয়টি নিষ্পন্ন শব্দ। উভয়টির অর্থ একই এটা শুধু মূল অর্থ তথা রহমত বা দয়ার ক্ষেত্রে। অর্থাৎ, উভয়ের মধ্যেই রহমতের অর্থ পাওয়া যায়। অন্যথায় রহীম শব্দটি فعيل এর ওযনে মুবালাগার সীগা। নিঃসন্দেহে তাতে ইসমে ফায়েলের অর্থের চেয়ে অতিরিক্ত অর্থ থাকবে। তাছাড়া যদি رحيم শব্দটিকে সিফাতে মুশাববাহাহ এর সীগা মেনে নেয়া হয় তাহলেও ইসমে ফায়েল অপেক্ষা অতিরিক্ত অর্থ থাকবে। কারণ তাতে স্থায়িত্বের অর্থ রয়েছে। এর পরিপন্থী راحم শব্দটি। এটি ইসমে ফায়েল। তাতে আছে নতুনত্বের অর্থ।

সারকথা, উভয় অবস্থাতেই رحيم এর মধ্যে راحم এর তুলনায় অতিরিক্ত অর্থ থাকবে। হ্যাঁ, মূল রহমতের অর্থে উভয়টি একই। কারণ মাদ্দাহ বা মূলধাতু একই। অর্থাৎ, রহম তথা দয়া।

রহমতের আভিধানিক অর্থ হল হৃদয়ের নম্রতা। এটা আল্লাহর ক্ষেত্রে সম্ভব নয়। অতএব এখানে এর রূপক অর্থ উদ্দেশ্য। অর্থাৎ, নেয়ামত দান ও কল্যাণের ইচ্ছা করা। কারণ, হৃদয়ের নম্রতা নেয়ামতদানের কারণ। আর সবব বা কারণ বলে কৃত (মুসাব্বাব) উদ্দেশ্য নেয়া হল মাজায অর্থাৎ, রূপকার্থ।

বুখারী ৬৪২

## باب ما جاء في فاتحة الكتاب

## ২২৫৪. অনুচ্ছেদ : ফাতিহাতুল কিতাব বা সূরা ফাতিহা

অর্থাৎ, সূরা ফাতিহার তাফসীর ও ফযীলতের বিবরণ। এটি হল ফাতিহাতুল কিতাব তথা সূরা ফাতিহার তাফসীর ও ফযীলত সংক্রান্ত অনুচ্ছেদ।

وَسُمِّيَتْ أُمَّ الْكِتَابِ أَنَّهُ يُبْدَأُ بِكِتَابَتِهَا فِي الْمَصَاحِفِ وَيُبْدَأُ بِقِرَاءَتِهَا فِي الصَّلَاةِ

সূরা ফাতিহাকে উম্মুল কিতাব বা গ্রন্থের মূল নামকরণ করা হয়েছে। কারণ, সূরা ফাতিহা লেখার মাধ্যমেই কুরআন আরম্ভ করা হয় আর সূরা ফাতিহা তিলাওয়াতের মাধ্যমেই নামায আরম্ভ করা হয়।

অর্থাৎ, সূরা ফাতিহার নাম উম্মুল কিতাব এজন্য রাখা হয়েছে যে, এ সূরা লিপিবদ্ধ করেই কুরআন মজীদ আরম্ভ করা হয়। নামাযেও এ সূরা দ্বারা কিরাআত আরম্ভ করা হয় এবং প্রতি রাকআতে অন্য সূরার পূর্বে এটি তিলাওয়াত করা হয়।

কেউ কেউ প্রশ্ন করেন, নামকরণের কারণ হল 'ফাতিহাতুল কিতাবে'র, 'উম্মুল কুরআন' নামকরণের কারণ কিভাবে সঠিক হবে?

এর উত্তর হল, এটি এভাবে সঠিক যে, উম্ম (মা) হল সন্তানের মূল আর এ সূরাটিও হল কিতাবের মাবদা বা মূল।

**সূরা ফাতিহার নাম ও নামকরণের কারণ**

আল্লামা আইনী র. সূরা ফাতিহার ১৩টি নাম উল্লেখ করেছেন।

১.ফাতিহাতুল কিতাব। কারণ কুরআনে কারীম এ সূরা দ্বারাই আরম্ভ হয়। কেউ কেউ নামকরণের এ কারণ বর্ণনা করেছেন যে, পূর্ণাঙ্গ সূরা আকারে সর্বপ্রথম এটিই অবতীর্ণ হয়েছে।

২.উম্মুল কুরআন। কারণ, উম্মুন এর অর্থ হল আসল (মূল)। আরবগণ প্রতিটি কাজ কর্মের বুনিয়াদকে উম্ম বলে, যার শাখা-প্রশাখা তার অধীনস্থ। এজন্য মক্কা মুয়াজজমাকে উম্মুল কুরা বলে। কারণ বিশ্বজগতের সমস্ত ভূমির মূল এবং কেন্দ্রবিন্দু এটিই। এ থেকেই জমিনকে বিভিন্ন দিকে বিস্তৃত করা হয়েছে। মূল বা কেন্দ্রবিন্দু হওয়ার কারণেই এ সূরাটিকে বলা হয় উম্মুল কুরআন ও আসাসুল কুরআন।

সূরা ফাতিহাকে উম্মুল কুরআন বলার দ্বিতীয় কারণ হল– সূরা ফাতিহাতে সেসব অর্থ রয়েছে যেগুলো পুরো কুরআনে রয়েছে। অর্থাৎ, আল্লাহ তা'আলার প্রশংসা, তাঁর আদেশ-নিষেধ পালন, ও তার প্রতিশ্রুতি ও সতর্কবাণীর বিবরণ। সূরা ফাতিহার اَلْحَمْدُ لِلّٰهِ থেকে مَالِكِ يَوْمِ الدِّيْنِ পর্যন্ত আল্লাহর প্রশংসা, إِيَّاكَ نَعْبُدُ দ্বারা আদেশ নিষেধ পালন, أَنْعَمْتَ عَلَيْهِمْ দ্বারা প্রতিশ্রুতি, غَيْرِ الْمَغْضُوبِ عَلَيْهِمْ وَلَا الضَّالِّيْنَ দ্বারা সতর্কবাণীর বিবরণ দেয়া হয়েছে। যেন সূরা ফাতিহাতে কুরআনের সব বিষয় রয়েছে। এ হিসাবে এটি উম্মুল কুরআন নামকরণের যোগ্য। মূলত : 'উম্ম' শব্দটিতে আসল বা মূল হওয়ার সাথে সাথে কেন্দ্রবিন্দু হওয়ার অর্থও লক্ষণীয় হয়ে থাকে। মাকে আরবীতে এজন্যই উম্ম বলা হয় যে, তিনি সন্তানের আসল -মূল এবং আশ্রয়স্থল ও কেন্দ্রবিন্দু হয়ে থাকেন। সন্তানরা তার আশেপাশে থাকে। প্রয়োজনের মুহূর্তে তাঁরা মায়ের দিকে ফিরে আসে। এটাই সে সুক্ষ্ম হিকমত যে, সূরা ফাতিহা নামাযে স্বস্থানে থাকে, কুরআনের অবশিষ্টাংশ এসে তার সাথে যুক্ত হয়। তাই এটিকে আসাসুল কুরআনও বলে।

৩. নামকরণের তৃতীয় কারণ হল– পূর্ণ কুরআনে যেসব বিষয় বিস্তারিত আকারে বর্ণিত হয়েছে সেগুলো সূরা ফাতিহাতে সংক্ষিপ্তাকারে বর্ণিত হয়েছে। অর্থাৎ, উলূমে নজরিয়া ও আহকামে আমালিয়া। উলূমে নজরিয়া দ্বারা উদ্দেশ্য হল– ঈমান-আকীদাগত বিষয়াবলী, আহকামে আমালিয়া দ্বারা উদ্দেশ্য হল শাখা-প্রশাখাগত বিষয়াবলী অর্থাৎ, নামায, রোযা ইত্যাদি।

৪. কান্‌য : কান্‌য অর্থ হল প্রোথিত সম্পদ বা রক্ষিত মাল। যেন সূরা ফাতিহাও একটি ধনভাণ্ডার। কারণ কুরআনে হাকীমের ধনভাণ্ডারগুলো এ সূরাতে রেখে দেয়া হয়েছে। তাছাড়া একটি হাদীসে কুদসীতে আছে–

فاتحة الكتاب كنز من كنوز عرشي

সূরা ফাতিহা আরশের ধনভাণ্ডারের একটি।

৫. ওয়াফিয়া। সূরা ওয়াফিয়া বলার কারণ হল, নামাযে কিরাআতের সময় এ সূরাটিকে অর্ধাঅর্ধি বা ভাগ করা হয় না। বরং পূর্ণ পড়া হয়। এর পরিপন্থী অন্যান্য সূরা। তাছাড়া কুরআনে হাকীমের পূর্ণ মর্মাবলী সূরা ফাতিহায় বিদ্যমান আছে।

৬. আলকাফিয়া। কারণ কুরআনে হাকীমের পূর্ণ মর্মাবলী সূরা ফাতিহায় বিদ্যমান আছে। ফলে ইজমালীভাবে এটি যথেষ্ট। তাই এর নাম কাফিয়া।

৭. সূরাতুল হামদ। কারণ, এর শুরুতেই রয়েছে আল্লাহর হামদ বা প্রশংসা।

৮. সূরাতুশ শুকর। কারণ এতে রয়েছে আল্লাহর প্রশংসা। এ প্রশংসা হয় নেয়ামতে রবুবিয়াত ও রহমতের মুকাবিলায়।

৯. সূরাতুদ দু'আ।

১০. সূরাতুস সুয়াল। কারণ, তাতে রয়েছে اهْـدِنَا الـصِّرَاطَ الْمُـسْتَقِيمَ স্বতন্ত্র দু'আ আর আল্লাহ তা'আলার নিকট দরখাস্ত-আবেদন।

১১. সূরাতুস সালাত। কারণ, প্রতিটি নামাযে এর তিলাওয়াত হয়।

১২. সূরাতুশ শাফিয়া এবং সূরাতুশ শিফাও বলা হয়। কারণ, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন- فاتحة الكتاب شفاء مـن كـل داء الا الـسام অর্থাৎ, সূরা ফাতিহা মৃত্যু ছাড়া সব রোগের শিফা (আরোগ্যের কারণ)। এক হাদীসে আছে- فاتحة الكتاب شفاء من كل سم.

১৩. আস সাবউল মাছানী। নামকরণের কারণের সারনির্যাস হল- সাবয়ে মাছানী শব্দটি মুরাক্কাব বা যুক্ত سـبع এবং مثاني দ্বারা।

সাবউন বা সাত- এর কারণ হল, তাতে সর্বসম্মতিক্রমে সাতটি আয়াত রয়েছে। পার্থক্য শুধু নির্ধারণের ক্ষেত্রে। যারা বিসমিল্লাহির রাহমানির রাহীমকে এ সূরার অংশ বলেন, তারা أَنْعَمْـتَ عَلَـيْهِمْ কে স্বতন্ত্র আয়াত গণ্য করেন না। যারা বিসমিল্লাহকে সূরা ফাতিহার অংশ মনে করেন না, তাদের মতে اَلْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعَالَمِينَ প্রথম আয়াত, الرَّحْمٰنِ الـرَّحِيمِ দ্বিতীয়, مَالِكِ يَوْمِ الدِّينِ তৃতীয়, إِيَّاكَ نَعْبُدُ وَإِيَّاكَ نَسْتَعِينُ চতুর্থ, اهْدِنَا الصِّرَاطَ الْمُسْتَقِيمَ পঞ্চম, صِرَاطَ الَّذِينَ أَنْعَمْتَ عَلَيْهِمْ ষষ্ঠ, غَيْرِ الْمَغْضُوبِ عَلَيْهِمْ وَلَا الضَّالِّينَ কে সপ্তম আয়াত গণ্য করেন।

দ্বিতীয় শব্দটি হল مثاني। এটি مـثنى এর বহুবচন। مـثنى শব্দের অর্থ হল পুনরাবৃত, বার বার আবৃত বস্তু। কারণ এ সূরাটিকে নামাযে বার বার পড়া হয়। অথবা এটিকে مثاني বলার কারণ হল এটি একাধিকবার অবতীর্ণ হয়েছে- একবার মক্কা মুয়াজ্জমায় নামায ফরয হওয়ার সময়, আরেকবার মদীনা মুনাওয়ারায় কিবলা পরিবর্তনের সময়। সহীহ উক্তি হল, এ সূরাটি মক্কী। কারণ, এ সূরাটি সম্পর্কেই আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে- وَلَقَدْ آتَيْنَاكَ سَبْعًا مِنَ الْمَثَانِي وَالْقُـرْآنَ الْعَظِيمَ আর এ আয়াতটি হল মক্কী।

وَالدِّينُ الْجَزَاءُ فِي الْخَيْرِ وَالشَّرِّ كَمَا تَدِينُ تُدَانُ

مَالِكِ يَوْمِ الدِّينِ আয়াতে দীনের অর্থ হল জাযা তথা প্রতিদান, চাই ভাল হোক কিংবা মন্দ। যেমন প্রবাদ রয়েছে- كَمَا تَدِينُ تُدَانُ "যেমন কর্ম তেমন ফল।" অর্থাৎ, ভাল মন্দ যেমন কাজ করবে, তেমনি ফল পাবে। এমনিভাবে বলা হয় كما تزرع تحصد "বীজ যেমন বপন করবে, তেমন ফসলই কাটতে পারবে।" অর্থাৎ, "যেমন কর্ম তেমন ফল"।

وَقَالَ مُجَاهِدٌ بِالدِّينِ بِالْحِسَابِ مَدِينِينَ مُحَاسَبِينَ

আর মুজাহিদ র. বলেন-الدِّين-এর অর্থ হিসাব নিকাশ। مَدِينِينَ অর্থ যাদের হিসাব নেয়া হবে।

মুজাহিদ বলেন, كَلَّا بَلْ تُكَـذِّبُونَ بِالـدِّينِ আয়াতে দীন শব্দের অর্থ হল হিসাব। অর্থাৎ, কক্ষনো নয়, বরং তোমরা হিসাবকে মিথ্যা প্রতিপন্ন কর। উদ্দেশ্য হল তোমাদের ভ্রষ্টতা-বিভ্রান্তির এছাড়া আর কোন কারণ নেই যে, তোমরা হিসাব দিবস, ভালমন্দ প্রতিদান দিবসের প্রতি ইয়াকীন রাখ না। তোমরা মনে কর, যা ইচ্ছে দুনিয়াতে করবে, আমাদের আমল কে লিখবে, সংরক্ষণ করবে? ব্যাস মরে গেলাম, আর সব ল্যাঠা চুকে গেল।

মুজাহিদ র. مَدِينِينَ (সূরা ওয়াকিয়া) فَلَوْلَا إِنْ كُنْتُمْ غَيْرَ مَدِينِينَ আয়াতের তাফসীরে বলেন, এতে مَدِينِينَ শব্দের অর্থ হল مُحَاسَبِينَ সীনে যবর। অর্থাৎ, যদি তোমরা কারো হুকুমের অধীনে না থাক, তোমাদের কোন হিসাব-নিকাশ ভবিষ্যতে না হয় তাহলে তোমরা এ রূহকে কেন ফিরিয়ে আন না যদি তোমরা সত্যবাদী হও?

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ شُعْبَةَ قَالَ حَدَّثَنِي خُبَيْبُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ عَنْ حَفْصِ بْنِ عَاصِمٍ عَنْ أَبِي سَعِيدِ بْنِ الْمُعَلَّى قَالَ كُنْتُ أُصَلِّي فِي الْمَسْجِدِ فَدَعَانِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَلَمْ أُجِبْهُ فَقُلْتُ يَا رَسُولَ اللَّهِ إِنِّي كُنْتُ أُصَلِّي فَقَالَ أَلَمْ يَقُلِ اللَّهُ اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ لِمَا يُحْيِيكُمْ ثُمَّ قَالَ لِي لَأُعَلِّمَنَّكَ سُورَةً هِيَ أَعْظَمُ السُّوَرِ فِي الْقُرْآنِ قَبْلَ أَنْ تَخْرُجَ مِنْ الْمَسْجِدِ ثُمَّ أَخَذَ بِيَدِي فَلَمَّا أَرَادَ أَنْ يَخْرُجَ قُلْتُ لَهُ أَلَمْ تَقُلْ لَأُعَلِّمَنَّكَ سُورَةً هِيَ أَعْظَمُ سُورَةٍ فِي الْقُرْآنِ قَالَ الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ هِيَ السَّبْعُ الْمَثَانِي وَالْقُرْآنُ الْعَظِيمُ الَّذِي أُوتِيتُهُ

১. মুসাদ্দাদ র.......... আবু সাঈদ ইব্‌নে মুআল্লা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একবার আমি মসজিদে নববীতে নামায আদায় করছিলাম, এমন সময় রাসূলাল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে ডাকেন (অর্থাৎ, নামাযের অবস্থায়)। কিন্তু সে ডাকে আমি সাড়া দেইনি। অতঃপর (নামায থেকে অবসর হয়ে দরবারে নববীতে উপস্থিত হয়ে) আমি আরয করলাম, ইয়া রাসূলাল্লাহ! আমি নামাযে ছিলাম বলে জবাব দিতে পারিনি। তখন তিনি বললেন, আল্লাহ্ তা'আলা কি বলেননি-

اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ لِمَا يُحْيِيكُمْ .

"হে মু'মিনগণ! তোমরা আল্লাহর ডাকে সাড়া দিবে এবং রাসূলের ডাকেও যখন তিনি তোমাদেরকে ডাকেন এমন বিষয়ের জন্য যা তোমাদেরকে জীবন দান করবে।" ৮ : ২৪

তারপর তিনি আমাকে বললেন, তুমি মসজিদ থেকে বের হওয়ার পূর্বেই তোমাকে আমি কুরআনের একটি মহান সূরা (সওয়াবের দিকে লক্ষ্য করলে) শিক্ষা দিব। তারপর তিনি আমার হাত ধরেন। এরপর যখন তিনি মসজিদ থেকে বের হওয়ার জন্য মনস্থ করেন তখন আমি তাঁকে বললাম, আপনি না আমাকে কুরআনের শ্রেষ্ঠতম সূরা শিক্ষাদানের কথা বলেছিলেন? তিনি বললেন- الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ

"সমস্ত প্রশংসা আল্লাহর, যিনি সারা জাহানের রব।" এটি বারবার পঠিত সাতটি আয়াত এবং মহান কুরআন যা আমাকেই প্রদান করা হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল হল هِيَ أَعْظَمُ السُّوَرِ فِي الْقُرْآنِ বাক্যে।

হাদীসটি ইমাম বুখারী র.তাফসীরে ৬৪২, ৬৬৯, ফাযায়েলে কুরআনে ৭৪৯ পৃষ্ঠায় বর্ণনা করেছেন। আবু দাউদ সালাতে, নাসাঈ ও ইবনে মাজাহ ছাওয়াবুত তাসবীহে বর্ণনা করেছেন।

কেউ কেউ বলেছেন– ইমাম গাযালী, ফখরুদ্দীন রাযী ও তাদের অন্যতম ইমাম বায়যাবী এ হাদীসটিকে আবু সাঈদ খুদরী রা. এর দিকে সমন্বয়ুক্ত করেছেন। কিন্তু এটা ভুল। তিনি আবু সাঈদ খুদরী নন, বরং আবু সাঈদ ইবনুল মুআল্লা।- উমদা : ১৮/৮১, ফাতহুল বারী : ৮/১১০

قوله في المسجد : অর্থাৎ, মসজিদে নব্বীতে।

قوله فلم أجبه : কারণ, তিনি মনে করেছেন, এখানে সম্বোধন নামাযের বাইরের লোকজনের প্রতি।

فَقَالَ أَلَمْ يَقُلِ اللَّهُ اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ لِمَا يُحْيِيكُمْ

এটা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জন্য খাস।

أَعْظَمَ سُورَةٍ فِي الْقُرْآنِ ইবনে বাত্তাল র. বলেন, এখানে শব্দটি أعظم এর অর্থেও ব্যবহৃত হওয়ার সম্ভাবনা রয়েছে। ইবনুততীন র. বলেছেন, এর অর্থ হল, এর সওয়াব অন্য সূরার সওয়াবের তুলনায় বড়।

তাছাড়া এর দ্বারা কোন অংশের উপর অপরাংশের শ্রেষ্ঠত্বের উপর প্রমাণ পেশ করা হয়। এর সমর্থন ناتِ بخير منها أو مثلها দ্বারাও হয়। যদিও কেউ কেউ এ বিষয়টিকে অস্বীকার করেন।

এ হাদীসে স্পষ্ট ভাষায় রয়েছে- قَالَ الْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعَالَمِينَ هِيَ السَّبْعُ الْمَثَانِي

এতে বুঝা গেল وَلَقَدْ آتَيْنَاكَ سَبْعًا مِنَ الْمَثَانِي وَالْقُرْآنَ الْعَظِيمَ দ্বারা সূরা ফাতিহা উদ্দেশ্য। নাসাঈ হযরত ইবনে আব্বাস রা, সূত্রে বর্ণনা করেন যে, اَلسَّبْعُ الْمَثَانِى দ্বারা উদ্দেশ্য কুরআনে হাকীমের সাতটি বড় সূরা বাকারা থেকে আরাফের শেষ পর্যন্ত, অর্থাৎ, সূরা বাকারা, আলে ইমরান, নিসা, মায়েদা, আনআম, আরাফ পর্যন্ত। অতঃপর সূরা বারাআত।

তাছাড়া এতে স্পষ্টভাবে বলা হয়েছে- قَالَ الْحَمْدُ للهِ বুঝা গেল, বিসমিল্লাহ্ সূরা ফাতিহার অংশ নয়।

সূরা ফাতিহাকে اَلسَّبْعُ الْمَثَانِى বলার কারণ জানার জন্য 'নামকরণের কারণ' দেখুন।

**মাসআলা :** এ হাদীস দ্বারা এ মাসআলাটি জানা গেল যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ডাকে সাড়া দেয়া ফরয, নামাযের অবস্থায় থাকলেও। এবং নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ডাকে সাড়া দিলে নামায ফাসিদ হবে না। অধিকাংশ শাফিঈ, মালিকী থেকে তাই বর্নিত আছে। হানাফীদের মধ্য থেকে আল্লামা আইনী ও তাহাভী র. এর ঝোঁকও এদিকেই।

**সতর্কবাণী :** পবিত্র হাদীসখানা দ্বারা একটি সন্দেহের অবসানও হল যে, وَلَقَدْ آتَيْنَاكَ سَبْعًا مِنَ الْمَثَانِي وَالْقُرْآنَ الْعَظِيمَ আয়াতে তো اَلْقُرْآنُ الْعَظِيْمُ এর আত্ফ হয়েছে اَلسَّبْعُ الْمَثَانِى তথা সূরা ফাতিহার উপর। এটা তো ভিন্নতা বুঝায়। অর্থাৎ, সূরা ফাতিহা কুরআনের বাইরে। এ হাদীস দ্বারা এ সন্দেহের অবসান হয়ে গেছে, কারণ সূরা ফাতিহা কুরআনে হাকীমের একটি সুমহান সূরা।

## بَاب غَيْرِ الْمَغْضُوبِ عَلَيْهِمْ وَلَا الضَّالِّينَ

## ২২৫৫. অনুচ্ছেদ : যারা ক্রোধাপতিত নয়, নয় পথভ্রষ্ট

**ব্যাখ্যা :** আমাদের ভারতীয় কপিগুলোতে অনুরূপই আছে। কিন্তু ফাতহুল বারী, উমদাতুল কারী ও ইরশাদুস সারীতে শিরোনামে আছে পূর্ণ আয়াত باب غير المغضوب عليهم ولاالضالين । غير শব্দে যের হয়েছে صراط الذين শব্দের الـذين থেকে বদল হিসাবে। সংখ্যাগরিষ্ঠের কিরাআত এটাই। لا হরফটি نفى এর তাকীদের জন্য যা غير শব্দ থেকে বুঝা যায়। যাতে এ ধারণা না হয় যে, ضالين শব্দটির আতফ أنعمت عليهم এর উপর।

حَدَّثَنَا عَبْدُ اللّٰهِ بْنُ يُوسُفَ أَخْبَرَنَا مَالِكٌ عَنْ سُمَيٍّ عَنْ أَبِي صَالِحٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللّٰهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِذَا قَالَ الْإِمَامُ غَيْرِ الْمَغْضُوبِ عَلَيْهِمْ وَلَا الضَّالِّينَ فَقُولُوا آمِينَ فَمَنْ وَافَقَ قَوْلُهُ قَوْلَ الْمَلَائِكَةِ غُفِرَ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ

২. আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ র. .... আবূ হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ....... করেন, যখন ইমাম বলবে- غَيْرِ الْمَغْضُوبِ عَلَيْهِمْ وَلَا الضَّالِّينَ তখন তোমরা বলবে آمِينَ – অর্থ, আয় আল্লাহ্! আপনি কবুল করুন। যার কথা ফেরেশতাদের কথার অনুকুল হবে, তার পূর্বের গুনাহ্ মাফ করে দেয়া হবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। অর্থাৎ, إذا قال الامام غير المغضوب عليهم বাক্যে।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুত সালাতে ১০৮ পৃষ্ঠায় এনেছেন। ইমাম আবু দাউদ সালাতে ১১৫ পৃষ্ঠায় ও অন্য পর্বে এনেছেন।

# سُورَةُ الْبَقَرَةِ
# সূরা বাকারা

এ সূরার নাম সূরা বাকারা। কারণ, এতে একটি গুরুত্বপূর্ণ ঘটনা সংক্রান্ত বাকারা তথা গভীর আলোচনা সবিস্তারে এসেছে।

এ সূরাটি সর্বসম্মতিক্রমে মাদানী। অর্থাৎ, হিজরতের পর নাযিল হয়েছে। হিজরতের পর মদীনায় সর্বপ্রথম এটি অবতীর্ণ হতে শুরু করে। বিভিন্ন সময়ে বিভিন্ন আয়াত অবতীর্ণ হতে থাকে। অবশেষে সূদ সংক্রান্ত আয়াতগুলো প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর শেষ বয়সে মক্কা বিজয়ের পর অবতীর্ণ হয়। এর একটি আয়াত- واتقوا يوما ترجعون فيـــه الي الله তো কুরআনে হাকীমের সর্বশেষ আয়াত। এটি দশম হিজরীর যিলহজ মাসে মিনায় অবতীর্ণ হয়েছে। এ সূরাতে ২৮৬ বা ২৮৭ আয়াত এবং ৪০টি রুকূ আছে।

**সূরা শব্দের তাত্ত্বিক বিশ্লেষণ**

আল্লামা আইনী র. বলেন, سورة শব্দটি একবচন। বহুবচন سور ওয়াও এর উপর যবর। سورات ও বহুবচন। سورة শব্দটির ওয়াওকে যদি আসল মেনে নেয়া হয় তবে এর অর্থ হবে মর্তবা, স্তর। কুরআনের সূরাগুলোও মরতবা ও স্তরের পর্যায়ভুক্ত। তিলাওয়াতকারী সেগুলো তরক্কী করে যায়। তাছাড়া সূরাগুলোতে কিছু আছে দীর্ঘ, কিছু মধ্যবর্তী, কিছু ছোট। এসব স্তরে কুরআন বিন্যস্ত। অথবা এজন্য সূরা বলা হয় যে, দীনে এগুলোর মাহাত্ম্য ও মর্যাদা স্বীকৃত।

কুরআনের সূরাসমূহ তার সুনির্দিষ্ট অংশের নাম। এগুলো ন্যূনতম পক্ষে তিন আয়াতবিশিষ্ট।

## بَاب قَوْلِ اللَّهِ وَعَلَّمَ آدَمَ الْأَسْمَاءَ كُلَّهَا
## ২২৫৬. অনুচ্ছেদ: আল্লাহ তা'আলার বাণী : وَعَلَّمَ آدَمَ الْأَسْمَاءَ كُلَّهَا এর তাফসীর

حَدَّثَنَا مُسْلِمُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا هِشَامٌ حَدَّثَنَا قَتَادَةُ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ح و قَالَ لِي خَلِيفَةُ حَدَّثَنَا يَزِيدُ بْنُ زُرَيْعٍ حَدَّثَنَا سَعِيدٌ عَنْ قَتَادَةَ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ يَجْتَمِعُ الْمُؤْمِنُونَ يَوْمَ الْقِيَامَةِ فَيَقُولُونَ لَوْ اسْتَشْفَعْنَا إِلَى رَبِّنَا فَيَأْتُونَ آدَمَ فَيَقُولُونَ أَنْتَ أَبُو النَّاسِ خَلَقَكَ اللَّهُ بِيَدِهِ وَأَسْجَدَ لَكَ مَلَائِكَتَهُ وَعَلَّمَكَ أَسْمَاءَ كُلِّ شَيْءٍ فَاشْفَعْ لَنَا عِنْدَ رَبِّكَ حَتَّى يُرِيحَنَا مِنْ مَكَانِنَا هَذَا فَيَقُولُ لَسْتُ هُنَاكُمْ وَيَذْكُرُ ذَنْبَهُ فَيَسْتَحِي ائْتُوا نُوحًا فَإِنَّهُ أَوَّلُ رَسُولٍ بَعَثَهُ اللَّهُ إِلَى أَهْلِ الْأَرْضِ فَيَأْتُونَهُ فَيَقُولُ لَسْتُ هُنَاكُمْ وَيَذْكُرُ سُؤَالَهُ رَبَّهُ مَا لَيْسَ لَهُ بِهِ عِلْمٌ فَيَسْتَحِي فَيَقُولُ ائْتُوا خَلِيلَ الرَّحْمَنِ فَيَأْتُونَهُ فَيَقُولُ لَسْتُ هُنَاكُمْ ائْتُوا مُوسَى عَبْدًا كَلَّمَهُ اللَّهُ وَأَعْطَاهُ التَّوْرَاةَ فَيَأْتُونَهُ فَيَقُولُ لَسْتُ هُنَاكُمْ وَيَذْكُرُ قَتْلَ النَّفْسِ بِغَيْرِ نَفْسٍ فَيَسْتَحِي مِنْ رَبِّهِ فَيَقُولُ ائْتُوا عِيسَى عَبْدَ اللَّهِ وَرَسُولَهُ وَكَلِمَةَ اللَّهِ وَرُوحَهُ فَيَقُولُ لَسْتُ هُنَاكُمْ ائْتُوا مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَبْدًا غَفَرَ اللَّهُ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ وَمَا تَأَخَّرَ فَيَأْتُونِي فَأَنْطَلِقُ حَتَّى أَسْتَأْذِنَ عَلَى رَبِّي فَيُؤْذَنَ لِي فَإِذَا رَأَيْتُ رَبِّي وَقَعْتُ سَاجِدًا فَيَدَعُنِي مَا شَاءَ اللَّهُ ثُمَّ يُقَالُ ارْفَعْ رَأْسَكَ وَسَلْ تُعْطَهْ وَقُلْ يُسْمَعْ وَاشْفَعْ تُشَفَّعْ فَأَرْفَعُ رَأْسِي فَأَحْمَدُهُ بِتَحْمِيدٍ يُعَلِّمُنِيهِ ثُمَّ أَشْفَعُ فَيَحُدُّ لِي حَدًّا فَأُدْخِلُهُمْ الْجَنَّةَ ثُمَّ أَعُودُ إِلَيْهِ فَإِذَا رَأَيْتُ رَبِّي مِثْلَهُ ثُمَّ أَشْفَعُ فَيَحُدُّ لِي حَدًّا فَأُدْخِلُهُمْ الْجَنَّةَ ثُمَّ أَعُودُ الرَّابِعَةَ فَأَقُولُ مَا بَقِيَ فِي النَّارِ إِلَّا مَنْ حَبَسَهُ الْقُرْآنُ وَوَجَبَ عَلَيْهِ الْخُلُودُ قَالَ أَبُو عَبْد اللَّهِ إِلَّا مَنْ حَبَسَهُ الْقُرْآنُ يَعْنِي قَوْلَ اللَّهِ تَعَالَى خَالِدِينَ فِيهَا

৩. মুসলিম ও খলীফা. ............হযরত আনাস রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, কিয়ামতের দিন মু'মিনগণ একত্রিত হয়ে (হাশরের মসিবত ও উদ্বেগ- উৎকণ্ঠার অবস্থায় পেরেশান হয়ে) পরস্পরে বলবে, আমরা যদি আমাদের রবের কাছে আমাদের জন্য একজন সুপারিশকারী দ্বারা সুপারিশ করাতাম তবে কতই না ভাল হত! (অথবা শব্দটিকে আকাংখার অর্থে নিয়ে অনুবাদ করবে- "আমরা যদি আমাদের রবের কাছে আমাদের জন্য কোন একজন দিয়ে সুপারিশকারী দ্বারা সুপারিশ করাতাম!) এরপর তারা আদম আ.-এর কাছে এসে তাঁকে বলবে, আপনি মানব জাতির পিতা। আপনাকে আল্লাহ্ তা'আলা নিজ হাতে সৃষ্টি করেছেন। তাঁর ফেরেশতা দ্বারা আপনাকে সেজদা করিয়েছেন। সকল বস্তুর নাম আপনাকে শিক্ষা দিয়েছেন। অতএব আপনি আপনার রবের কাছে আমাদের জন্য সুপারিশ করুন, যেন আমাদের কষ্টের স্থান থেকে আরাম দিতে পারেন। তিনি বলবেন, তোমাদের এ কাজের জন্য আমি যোগ্য নই অর্থাৎ আমি এ মহা সুপারিশের জন্য যেতে সাহস পাচ্ছি না। তিনি নিজ ভুলের কথা স্মরণ করে (আল্লাহর দরবারে সুপারিশের জন্য লজ্জাবোধ করবেন। তিনি বলবেন,) তোমরা নূহ আ. এর কাছে যাও। তিনি প্রথম রাসূল, যাকে আল্লাহ্ পৃথিবীবাসীর কাছে পাঠিয়েছিলেন। (সুতরাং সকলে নূহ আ. এর কাছে আসবেন। তিনি বলবেন, তোমাদের এ কাজের জন্য আমি যোগ্য নই। (এর জন্য আমার সাহস হচ্ছে না।) তিনি স্মরন করবেন যে, তার রবের কাছে তিনি দরখাস্ত করেছিলেন এমন বিষয়ে যা তাঁর জানা ছিল না। ( তিনি দুনিয়াতে দরখাস্ত করেছিলেন-

رَبِّ لَا تَذَرْ عَلَى الْأَرْضِ مِنَ الْكَافِرِينَ دَيَّارًا

(সে কথা স্মরণ করে তিনি লজ্জাবোধ করবেন। বরং বলবেন, তোমরা দয়াময় আল্লাহর খলীল ইবরাহীম আ.-এর কাছে যাও। তারা তখন তাঁর কাছে আসবে। তখন তিনি বলবেন, তোমাদের কাজের জন্য আমি যোগ্য নই । এর জন্য আমার সাহস হচ্ছে না। তোমরা মূসা আ. এর কাছে যাও। তিনি এমন বান্দা যে তাঁর সাথে আল্লাহ্ কথোপকথন করেছেন এবং তাঁকে তাওরাত দান করেছেন। তখন তারা তাঁর কাছে আসবে। তিনিও বলবেন, তোমাদের এ কাজের জন্য জন্য আমি যোগ্য নই, আমার সাহস হচ্ছে না। তিনি (এক কিবতীকে) বিনা দোষে হত্যা করার কথা স্মরণ করে তাঁর রবের নিকট যেতে লজ্জাবোধ করবেন। তিনি বলবেন, তোমরা ঈসা আ. -এর কাছে যাও। তিনি আল্লাহর বান্দা ও রাসূল এবং আল্লাহ তা'আলার বাণী ও রূহ। (এতে ইংগিত রয়েছে নিম্নোক্ত আয়াতের দিকে-

إِنَّمَا الْمَسِيحُ عِيسَى ابْنُ مَرْيَمَ رَسُولُ اللَّهِ وَكَلِمَتُهُ أَلْقَاهَا إِلَى مَرْيَمَ وَرُوحٌ مِنْهُ - سورة النساء

(তারা সেখানে যাবে।) তিনি বলবেন, তোমাদের এ কাজের জন্য জন্য আমি যোগ্য নই- আমার সাহস হচ্ছে না। তোমরা মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে যাও। তিনি এমন এক বিশেষ বান্দা যার পূর্বাপরের ভুলত্রুটি আল্লাহ্ মাফ করে দিয়েছেন। তখন তারা আমার কাছে আসবে। তখন আমি আমার রবের কাছে যাব এবং অনুমতি চাব, আমাকে অনুমতি দেয়া হবে। আর আমি যখন আমার রবকে দেখব, তখন আমি সেজদায় পড়ব। আল্লাহ্ যতক্ষণ চান এ অবস্থায় আমাকে রাখবেন। (সেজদায় থাকতে দিবেন)। তারপর বলা হবে, ( আমাকে নির্দেশ দেয়া হবে) আপনার মাথা উঠান এবং আবেদন করুন, মন্‌জুর করা হবে, বলুন, শোনা হবে, সুপারিশ করুন, কবুল করা হবে। তখন আমি আমার মাথা উঠাব এবং আমাকে যে প্রশংসাসূচক বাক্য শিক্ষা দিবেন তদ্দ্বারা আমি তাঁর প্রশংসা করব। তারপর সুপারিশ করব। আমাকে একটি সীমারেখা নির্দিষ্ট করে দেয়া হবে। (অর্থাৎ, এত সংখ্যক লোকের মাগফিরাত হবে) সে সীমিত সংখ্যায় আমি তাদের (জাহান্নাম থেকে বের করে) জান্নাতে প্রবেশ করাব। আমি পুনরায় রবের দরবারে ফিরে আসব। যখন অমি আমার রবকে দেখব তখন পূর্বের ন্যায় সবকিছু করব। তারপর আমি সুপারিশ করব। আবার আমাকে একটি সীমারেখা নির্দিষ্ট করে দেয়া হবে। তদানুসারে আমি তাদের জান্নাতে প্রবিষ্ট করব। তারপর তৃতীয়বার আমি আমার রবের দরবারে উপস্থিত হয়ে অনুরূপ করব। এরপর আমি চতুর্থবার ফিরে এসে আরয করব, এখন তারাই কেবল জাহান্নামে অবশিষ্ট

রয়ে গেছে যারা কুরআনের ঘোষণা অনুযায়ী আটকে রয়েছে আর যাদের উপর চিরস্থায়ীভাবে জাহান্নামে অবস্থান অবধারিত হয়েছে। (অর্থাৎ, এখন শুধু কাফের মুশরিকরাই রয়ে গেছে-কুরআর শরীফ যাদের চিরস্থায়ী জাহান্নামী হওয়া আবশ্যক ঘোষনা করেছে)

আবু আবদুল্লাহ বুখারী র. বলেন, من حبسه القـران কুরআন যাদের (জাহান্নামে) আবদ্ধ রেখেছে তদ্বারা ইংগিত হল আল্লাহ তা'আলার বাণী : خَالِدِينَ فِيهَا আয়াতের দিকে । অর্থাৎ, তারা চিরকাল জাহান্নামে থাকবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল علمك أسماء كل شيئ বাক্যে।

হাদীসটি ইমাম বুখারী তাওহীদে সবিস্তারে ১১০১ পৃষ্ঠায় তাফসীরে ৬৪২ পৃষ্ঠায় ইমাম মুসলিম ঈমানে ১০৮ পৃষ্ঠায় এবং নাসাঈ প্রমুখ বর্ণনা করেছেন।

قولـه علمـك : অর্থাৎ, প্রতিটি বস্তুর নাম এমনকি সাধারণ পেয়ালা ও ছোট পেয়ালার নামও শিক্ষা দিয়েছেন। এটি ইবনে আববাস রা.থেকে বর্ণিত আছে। তাছাড়া এসব নাম সম্পর্কে বিভিন্ন উক্তি রয়েছে। ১. সন্তানদের নাম উদ্দেশ্য, ২. ফেরেশতাদের নাম, ৩. জাতির নাম, প্রকারের নাম নয়, যেমন– মানুষ, ফেরেশতা।

৪। জমিনের মখলুকাত। যেমন– চতুষ্পদ জন্তু, পাখী ইত্যাদি।

৫। لست هناكم ايتوا محمـدا : এতে বুঝা গেল হযরত ঈসা আ. নিজের কোন ত্রুটি বর্ণনা করেননি। এবং অধিকাংশ হাদীসেই অনুরূপ বর্ণিত আছে। কিন্তু তিরমিযীর কিতাবুত তাফসীরে আছে قال إنى عبدت অর্থাৎ, তিনি বলবেন, আল্লাহ ছাড়া আমাকে উপাসনা করা হয়েছে। তোমরা মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট যাও।

قوله فيدعو ماشاء : মুসনাদে আহমদে আছে, তিনি এক সপ্তাহ পর্যন্ত সেজদায় পড়ে থাকবেন।

**বুখারী ৬৪৩** **بَاب**

**২২৫৭. অনুচ্ছেদঃ** এটি শিরোনামহীন অনুচ্ছেদ। আল্লামা আইনী র. বলেন, সকলের রেওয়ায়াতেই এটি শিরোনামহীন অনুচ্ছেদরূপে এসেছে।

قَالَ مُجَاهِدٌ إِلَى شَيَاطِينِهِمْ أَصْحَابِهِمْ مِنْ الْمُنَافِقِينَ وَالْمُشْرِكِينَ مُحِيطٌ بِالْكَافِرِينَ اللَّهُ جَامِعُهُمْ عَلَى الْخَاشِعِينَ عَلَى الْمُـؤْمِنِينَ حَقًّا قَالَ مُجَاهِدٌ بِقُوَّةٍ يَعْمَلُ بِمَا فِيهِ وَقَالَ أَبُو الْعَالِيَةِ مَرَضٌ شَكٌّ صِبغة دين وَمَا خَلْفَهَا عِبْرَةٌ لِمَنْ بَقِيَ لَا شِيَةَ لَا بَيَاضَ وَقَالَ غَيْـرُهُ يَسُومُونَكُمْ يُولُونَكُمْ الْوَلَايَةُ مَفْتُوحَةٌ مَصْدَرُ الْوَلَاءِ وَهِيَ الرُّبُوبِيَّةُ إِذَا كُسِرَتْ الْوَاوُ فَهِيَ الْإِمَارَةُ وَقَالَ بَعْضُهُمْ الْحُبُوبُ الَّتِي تُؤْكَـلُ كُلُّهَا فُومٌ فادارأتم اختلفتم وَقَالَ قَتَادَةُ فَبَاءُوا فَانْقَلَبُوا وَقَالَ غَيْرُهُ يَسْتَفْتِحُونَ يَسْتَنْصِرُونَ شَرَوْا بَاعُوا رَاعِنَا مِنْ الرُّعُونَةِ إِذَا أَرَادُوا أَنْ يُحَمِّقُوا إِنْسَانًا قَالُوا رَاعِنًا لَا يَجْزِي لَا يُغْنِي خُطُوَاتِ مِنْ الْخَطْوِ وَالْمَعْنَى آثَارَهُ ابْتَلَى اخْتَبَرَ

قَالَ مُجَاهِدٌ إِلَى شَيَاطِينِهِمْ أَصْحَابِهِمْ مِنْ الْمُنَافِقِينَ وَالْمُشْرِكِينَ : মুজাহিদ র. বলেন إِلَى شَيَاطِينِهِمْ - তাদের সঙ্গী-সাথী মুনাফিক ও মুশরিক। مُحِيطٌ بِالْكَافِرِينَ - আল্লাহ্ কাফেরদের পরিবেষ্টন করে রয়েছেন। ২ : ১৯ অর্থাৎ, আল্লাহ্ তা'আলা তাদের একত্রকারী। عَلَى الْخَاشِـعِينَ - প্রকৃত মু'মিনদের নিকট। মুজাহিদ র. বলেন بِقُـوَّةٍ -তাতে যা আছে তার উপর আমল করে। আবুল আলিয়া র. বলেন مَرَضٌ - সন্দেহ। صبغة - দীন। وَمَا خَلْفَهَا - উপদেশ পরবর্তীদের জন্য। لَا شِيَةَ - যাতে কোন শুভ্রতা না থাকে। অন্যরা বলেন, يَسُومُونَكُمْ - তারা তোমাদের কষ্ট দিত। ২ : ৪৯ الْوَلَايَـةُ - ওয়াও মাফতুহ্ অবস্থায় - আল-ওয়ালা এর মূলধাতু। অর্থ প্রভুত্ব, আর যখন 'ওয়াও' -হরফে যের দেয়া হবে, তখন অর্থ দাঁড়াবে নেতৃত্ব। কেউ কেউ বলেন, যে সকল শস্য বীজ আহার করা হয় তাকে فُومٌ বলে। فـادارأتم -তোমরা মতবিরোধ করতে আরম্ভ করেছ। কাতাদা র. বলেন, فَبَاءُوا - তারা আল্লাহর গযবের দিকে প্রত্যাবর্তন করেছিল। কাতাদা র.ব্যতীত অন্যরা বলেন, يَسْتَفْتِحُونَ অর্থ, তারা সাহায্য চাইত। شَرَوْا - তারা বিক্রি করল। رَاعِنَا শব্দটি الرُّعُونَـةِ- থেকে নির্গত। যখন

তারা মানুষকে আহমক সাব্যস্ত করতে চাইত তখন বলত رَاعِنَا । لَا يَجْزِي - কোন কাজে আসবে না । خُطُـوَاتِ শব্দটি الْخَطْوِ থেকে নির্গত, অর্থ পদচিহ্ন । ابْتَلَى – পরীক্ষা করলেন ।

قَالَ مُجَاهِدٌ إِلَى شَيَاطِينِهِمْ أَصْحَابِهِمْ مِنَ الْمُنَافِقِينَ وَالْمُشْرِكِينَ : মুজাহিদ বলেছেন, وإذا خلوا إلى شياطينهم এ আয়াতে (বাকারা–১৪ 'শয়তান' দ্বারা উদ্দেশ্য তাদের চেলাচামুণ্ডা মুনাফিক ও মুশরিকরা । শয়তান শব্দের অর্থ হল অবাধ্য নাফরমান, চাই জিন হোক,বা মানব কিংবা প্রাণী । এর ক্রিয়ামূল হল شطن من ن অর্থ বিরোধিতা করা, দূরবর্তী হওয়া । কেউ কেউ বলেছেন, এটি شاط شيط شـيطا থেকে গৃহীত । এর অর্থ হল জ্বলে-পুড়ে যাওয়া, অগ্নি শিখা বিস্তৃত হওয়া । প্রথম ছুরতে নূন হবে আসলী, দ্বিতীয় ছুরতে তা হবে অতিরিক্ত ।

مُحِيطٌ بِالْكَافِرِينَ اللَّهُ جَامِعُهُمْ : মুজাহিদ র. وَاللَّهُ مُحِيطٌ بِالْكَافِرِينَ এর তাফসীর করেছেন الله جامعهم দ্বারা । অর্থাৎ, সূরা বাকারার ১৯ নং আয়াত– ২০ এর শেষ বাক্য محيط بالكـافرين এর তাফসীর করেছেন الله جـامعهم দ্বারা । অর্থাৎ, আল্লাহ তা'আলা কাফেরদেরকে সমবেত করবেন ।

عَلَى الْخَاشِعِينَ عَلَى الْمُؤْمِنِينَ حَقًّا : অর্থাৎ, ৪৫ নং আয়াত وَاسْتَعِينُوا بِالصَّبْرِ وَالصَّلَاةِ وَإِنَّهَا لَكَبِيرَةٌ إِلَّا عَلَى الْخَاشِـعِينَ সম্পর্কে মুজাহিদ র. থেকে বর্ণিত আছে যে, خاشـعين দ্বারা উদ্দেশ্য হক্কানী ঈমানের অধিকারী লোকজন । উদ্দেশ্য হল, নামায অবশ্যই ভারী তবে খুশুর অধিকারী লোকজন তথা প্রকৃত ঈমানদারদের জন্য নয় ।

আবুল আলিয়া থেকে خاشعين এর ব্যাখ্যা خائفين বর্ণিত আছে । কোন কোন মুফাসসির থেকে خاشعينএর তাফসীর متو اضعين বর্ণিত আছে । অর্থাৎ, বিনয়ী ।

قَالَ مُجَاهِدٌ بِقُوَّةٍ يَعْمَلُ بِمَـا فِيـهِ : অর্থাৎ, ৬৩ নং আয়াত–২১ (আমি যে কিতাব তোমাদের দান করেছি তা তোমরা মজবুতভাবে ধারণ করো ।') এর তাফসীরে মুজাহিদ র. বলেন قـوة দ্বারা উদ্দেশ্য আমল । অর্থাৎ, তাওরাতে যেসব আহকাম আছে সেগুলোর উপর তোমরা আমল করো । আবুল আলিয়া থেকে বর্ণিত আছে قـوة দ্বারা উদ্দেশ্য আনুগত্য । কাতাদা ও সুদ্দী থেকে বর্ণিত আছে, قوة দ্বারা উদ্দেশ্য চেষ্টা এবং শক্তি ।-ফাতহুল বারী

وَقَالَ أَبُو الْعَالِيَةِ مَرَضٌ شَكٌّ : আবুল আলিয়া বলেন, ১০ নং আয়াত ২১ فِي قُلُوبِهِمْ مَـرَضٌ তে مـرض দ্বারা উদ্দেশ্য সন্দেহ । অর্থাৎ, তাদের অন্তরে সন্দেহ-সংশয় রয়েছে । উদ্দেশ্য আল্লাহর হুকুমের ব্যাপারে তাদের সন্দেহ রয়েছে ।

ইকরিমা থেকে বর্ণিত আছে مرض অর্থ হল রিয়া (লৌকিকতা) । কাতাদা বর্ণনা করেছেন– فزادهم الله مرضـا আয়াতে مرض দ্বারা উদ্দেশ্য মুনাফিকী ।

صبغة دين : মুজাহিদ থেকে বর্ণিত আছে, ১৩৮ নং আয়াতে صـبغة الله দ্বারা উদ্দেশ্য আল্লাহর দীন । এতে বুঝা গেল দীন ও ঈমান একটি গভীর গাঢ় রং । যেমন– প্রফুল্ল চেহারা থেকে নজরে আসা সংগত, যেমন রং প্রকাশিত হয় । কোন কোন আলেম থেকে বর্ণিত আছে- صبغة الله اى فطرة الله । আয়াতে কারীমায় সংখ্যাগরিষ্ঠের কিরাআত অনুযায়ী صبغة الله শব্দটি মনসূব । অর্থাৎ, الزموا صبغة الله অর্থাৎ, আল্লাহর দীনকে মজবুতভাবে ধারণ কর ।

وَمَا خَلْفَهَا عِبْرَةٌ لِمَنْ بَقِيَ : এতে ইঙ্গিতে রয়েছে فَجَعَلْنَاهَا نَكَالًا لِمَا بَيْنَ يَدَيْهَا وَمَا خَلْفَهَا وَمَوْعِظَةً لِلْمُتَّقِينَ আয়াতের দিকে । অর্থ অতঃপর আমি এ ঘটনাকে দৃষ্টান্তমূলক বা শিক্ষণীয় বানিয়ে দিয়েছি তাদের জন্য যারা তাদের সামনে (সমসাময়িক ও বিদ্যমানদের সামনে) এবং সেসব লোকের জন্য যারা তাদের পরবর্তীতে আসন্ন (ভবিষ্যত প্রজন্মের জন্য) । এ আয়াতের পূর্বে যে রূপ বিকৃতির ঘটনার বিবরণ এসেছে كونـوا قردة خاسـئين– "তোমরা অপদস্থ বানর হয়ে যাও ।" ফলে তাদের আকৃতি বানরে বিকৃত হয়ে যায় । এ ঘটনার দিকেই ইঙ্গিত । যেসব বনী ইসরাঈল হযরত দাউদ আ. এর যুগে ছিল তাদের জন্যও এটিকে শিক্ষণীয় বানিয়েছিলেন । وماخلفها اي وما بعدها من الامم والقرون. এরই ব্যাখ্যা করেছেন ইমাম বুখারী عبرة لمن بقى দ্বারা । অর্থাৎ, তাদের জন্যও শিক্ষণীয় যারা অবশিষ্ট রয়ে গেছে তথা পরবর্তী প্রজন্মের জন্য ।

لَا شِيَةَ لَا بَيَاضَ : এতে ইঙ্গিত হল إِنَّهَا بَقَرَةٌ لَا ذَلُولٌ تُثِيرُ الْأَرْضَ وَلَا تَسْقِي الْحَرْثَ مُسَلَّمَةٌ لَا شِيَةَ فِيهَا...... আয়াতের দিকে ।

"এটি এরূপ এক গাভী যা পরিশ্রমী, জমি চাষ ও ক্ষেতে পানি সেচের কাজে ব্যবহৃত হয় না – সুস্থ নিখুঁত । مسلمة لا شية فيها অর্থাৎ, সম্পূর্ণ সুস্থ, তাতে কোন দাগ নেই তথা তাতে কোন শুভ্রতা নেই ।" شـية শব্দটি ক্রিয়ামূল عـدة এর

ওজনে। من ضرب وشي يــشي وشــيا وشــية -এক রং এর সাথে অন্য রংকে মিশ্রিত করা। নকশা বা সাজ-সৌন্দর্য লাগানো। সারকথা, যে গাভীর আসল রং হলুদ- এটা শুধু হলুদ রং এরই হবে। তাতে সাদা রং থাকবে না। কোন দাগ থাকবে না। সম্পূর্ণ নিখুঁত হবে।

وَقَالَ غَيْرُهُ : আবুল আলিয়া ছাড়া অন্য কেউ বলেছেন। قال غيره দ্বারা উদ্দেশ্য এই নয় যে, অন্য কেউ আবুল আলিয়ার সাথে মতবিরোধ করেছেন। যেমন বিপরীতে রাখার কারণে দ্রুত মনে একথা এসে যায়। উদ্দেশ্য হল এ পর্যন্ত শব্দগুলোর তাফসীর আবুল আলিয়া থেকে বর্ণিত হয়েছে। যার নাম রুফাই ইবনে মিহরান غير إبي العاليــة দ্বারা উদ্দেশ্য হল, আবু উবায়দ কাসিম ইবনে সাল্লাম। পরবর্তী তাফসীর তাঁর।

يَسُومُونَكُمْ يُولُونَكُمْ : এতে ইঙ্গিত হল يَسُومُونَكُمْ سُوْءَالْعَذَابِ (আয়াত ৪৯ এর দিকে। "তোমাদের তারা মারাত্মক শাস্তি দিত।" আবু উবায়দা ছাড়া অন্য কেউ অর্থাৎ, আবু উবায়দ কাসিম ইবনে সাল্লাম বলেছেন, يَـــسُومُونَكُمْ মানে يُولُونَكُمْ এমতাবস্থায় শব্দটি اولى يولى إيلاء থেকে। অর্থ, শাসক নিযুক্ত করা, নির্ধারিত করা। يَسُومُونَكُمْ سُوْءَالْعَذَابِ এর অর্থ হবে তারা তোমাদের কঠোর শাস্তি দানের জন্য শাসক নিযুক্ত করত। কিন্তু অন্যান্য মুফাসসির يــسومونكم এর তাফসীর করেছেন يذيقونكم দ্বারা (তারা তোমাদের শাস্তি ভোগ করাত) জালালাইন ইত্যাদি।

অথবা শব্দটি من باب نصر ســوم থেকে নেয়া হয়েছে। যার মূল অর্থ হল, কোন কিছু অন্বেষণ করতে যাওয়া। এমতাবস্থায় অর্থ হবে– তারা তোমাদের জন্য কঠোর শাস্তি তালাশ করত। তোমাদের মনোকষ্ট দানের ফিকিরে লেগে থাকত।

হতে পারে ســوم শব্দের অর্থ দাওয়াম- স্থায়িত্ব। অর্থাৎ, তারা সাধারণতই তোমাদের শাস্তি দেয়। এ থেকেই এসেছে ســائمة الغــنم শব্দটি। কারণ এ বকরী সর্বদা চরে বরে (খায়)। আল্লামা তাবারী র. বলেন, يــسومونكم এর অর্থ হল তোমাদের বিপদে ফেলে বা শাস্তি দেয় বা তোমাদের শাস্তির জন্য শাসক নিযুক্ত করে।–ফাতহুল বারী : ৮/১২৩

الْوَلَايَــةُ : الْوَلَايَةُ مَفْتُوحَةٌ مَصْدَرُ الْوَلَاءِ وَهِيَ الرُّبُوبِيَّةُ إِذَا كُسِرَتْ الْوَاوُ فَهِيَ الْإِمَــارَةُ ওয়াও এর উপর যবর। ولاء এর মাসদার বা ক্রিয়ামূল। অর্থ হল রুবুবিয়াত। মানে মালিক হওয়া, হস্তক্ষেপকারী হওয়া। আর যদি ওয়াও এর নীচে যের দেয়া হয় তাহলে এর অর্থ হবে ইমারত তথা নেতৃত্ব। من باب حسب يحسب ولى يلــي ولايــة وولايــة এখানে সূরা কাহাফের ৪৪ নং আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। আয়াতটি হল هُنَالِكَ الْوَلَايَةُ لِلَّهِ الْحَقِّ। এটি মাজাযুল কুরআনের গ্রন্থকার আবু উবায়দা মামার ইনবুল মুছান্নার কথা। ইমাম বুখারী র. এখানে শুধু এজন্য উল্লেখ করেছেন যে, يسومونكم এর তাফসীরে يولونكم শব্দ এসেছিল। শুধু এতটুকু মিলের কারণে উল্লেখ করেছেন যে, মাদ্দাহ ولى। যদিও ولاية শব্দটি সূরা বাকারার নয়।

وَقَالَ بَعْضُهُمْ الْحُبُوبُ الَّتِي تُؤْكَــلُ كُلُّهَــا فُــومٌ : কেউ কেউ (আতা ও কাতাদা র.) বলেছেন, যত শস্য খাওয়া হয় সেগুলো সবই فوم। অর্থাৎ, গম, চাউল, ছোলাবুট ইত্যাদি সবগুলোর ক্ষেত্রে فــوم শব্দের প্রয়োগ সঠিক। হযরত ইবনে আব্বাস, মুজাহিদ প্রমুখ থেকে বর্ণিত আছে যে, فوم অর্থ গম। এর দ্বারা ইঙ্গিত হল সূরা বাকারার ৬১ নং আয়াত فَادْعُ لَنَا رَبَّكَ يُخْرِجْ لَنَا مِمَّا تُنْبِتُ الْأَرْضُ مِنْ بَقْلِهَا وَقِثَّائِهَا وَفُومِهَا وَعَدَسِهَا وَبَصَلِهَا এর দিকে। অর্থাৎ, আপনি আমাদের জন্য স্বীয় রবের নিকট দু'আ করুন। তিনি যেন আমাদের জন্য এরূপ জিনিস সৃষ্টি করেন যেগুলোকে জমি উৎপন্ন করে শাক-সবজি ,শসা ও গম ইত্যাদি।

فادارأتم إختلفتم : এখানে وَإِذْ قَتَلْتُمْ نَفْــسًا فَــادَّارَأْتُمْ فِيهَــا..... আয়াত (৭২ -এর দিকে ইঙ্গিত। তোমরা যখন এক ব্যক্তিকে হত্যা করলে অতঃপর (নিজ দায়মুক্তির জন্য) পরস্পরে দোষ চাপাতে লাগলে তথা ইখতিলাফ করতে লাগলে।

وَقَالَ قَتَادَةُ فَبَاءُوا فَانْقَلَبُوا : কাতাদা বলেছেন। فباءوا অর্থ তোমরা প্রত্যাবর্তন করলে। ইঙ্গিত হল فباءوا بغضب علي غــضب (আয়াত নং ৯০ এর দিকে। তারা প্রত্যাবর্তন করল গযবের পর গযবের দিকে।

وَقَالَ غَيْرُهُ يَسْتَفْتِحُونَ يَسْتَنْصِرُونَ : يستنصرون এখানে ইঙ্গিত হল– ৮৯ নং আয়াত وَكَانُوا مِنْ قَبْلُ يَسْتَفْتِحُونَ عَلَى الَّــذِينَ كَفَرُوا এর দিকে। এখানে يستفتحون এর অর্থ হল, তারা প্রথম থেকে কাফেরদের বিরুদ্ধে বিজয় ও সাহায্য কামনা করত।

**ব্যাখ্যা :** ইয়াহুদীরা শেষ জমানার নবীর জন্য অপেক্ষমান ছিল। যখনই মুশরিকদের সাথে ইয়াহুদী সম্প্রদায়ের লড়াই- ঝগড়া হত তখন তারা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উসিলায় ও বরকতে সাহায্য কামনা করত এবং এ দু'আ করত– আয় আল্লাহ! আখেরী জমানায় যে নবীর আগমন ঘটবে যাঁর গুণাবলী ও অবস্থা আমরা তাওরাতে দেখেছি তাঁর বরকতে আমাদের সাহায্য কর। অধিকাংশ মুফাসসির এখানে يستفتحون এর অর্থ লিখেছেন يستنصرون। যেমন, তাফসীরে ইবনে জারীরে আছে ومعني الاستفتاح الاستنصار। ইমাম রাযী তাফসীরে কবীরে লিখেন, يسئلون الفتح والنصرة অর্থাৎ, তারা সাহায্য ও বিজয় কামনা করত। কোন কোন মুফাসসির يستفتحون এর অর্থ লিখেন– "ইয়াহুদীরা কাফেরদের কাছে বর্ণনা করত। -বুখারী ৬৪৩

شَرَوْا بَاعُوا : এতে ইঙ্গিত হল বাকারার ১০২ নং আয়াত وَلَبِئْسَ مَا شَرَوْا بِهِ أَنْفُسَهُمْ -পারা ১, রুকূ ১২ এর দিকে। এ আয়াতে شروا অর্থ তারা বিক্রি করেছে। অর্থাৎ, অত্যন্ত মন্দ জিনিস যার বিনিময়ে তারা নিজেদের বিক্রি করে ফেলেছে।

راعنا : رَاعِنَا مِنْ الرُّعُونَة إِذَا أَرَادُوا أَنْ يُحَمِّقُوا إِنْسَانًا قَالُوا رَاعِنًا শব্দটি رعونت থেকে নিষ্পন্ন। ইয়াহুদীরা যখন কাউকে আহমক বলতে চাইত তখন বলত راعنا (হে আহমক!) এতে ইঙ্গিত হল, বাকারার ১০৪ নং আয়াত يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَقُولُوا رَاعِنَا وَقُولُوا انْظُرْنَا.... এর দিকে। অর্থ, হে ঈমানদাররা! তোমরা راعنا শব্দ বলো না বরং أنظرنا শব্দ বলো।-পারা–১, রুকূ ১৩

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. এর এ তাত্ত্বিক বিশ্লেষণ হাসান বসরী র. এর কিরাআতের ক্ষেত্রে প্রযোজ্য। হাসান বসরী র. এর কিরাআত راعنا তানভীন সহকারে। এমতাবস্থায় راعنا শব্দটি উহ্য قولا এর সিফাত হবে। এর অর্থ হবে 'আহমকী কথা'। কিন্তু সংখ্যাগরিষ্ঠের কিরাআত হল তানভীন ছাড়া। এ ছুরতে راعنا শব্দটি হবে مراعاة থেকে নির্দেশসূচক ক্রিয়া (ফেলে আমর) অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন সাহাবায়ে কেরামকে কিছু আয়াত ও নসীহত শুনাতেন তখন কোন কোন সাহাবী আরয করতেন, ইয়া রাসুলাল্লাহ! আমাদের প্রতি লক্ষ্য রাখুন। এরূপ শব্দে ইরশাদ করুন যেন আমরা বুঝতে পারি। অথবা এতটুকু উচৈঃ স্বরে বলুন, যাতে আমাদের নিকট আওয়াজ পৌঁছে। এদিকে ইয়াহুদীদের ভাষা ইরবানী (হিব্রু), অথবা সুরিয়ানীতে একটি শব্দ ছিল راعنا। যেটি رعونت তথা মন্দ অর্থ বুঝানোর জন্য ইয়াহুদীরা ব্যবহার করত।

**একটি প্রশ্নোত্তর**

উক্ত আলোচনায় একটি প্রশ্ন হয় যে, তাহলে নিষেধের কারণ কী?

**উত্তর :** বাচনিক হোক বা কর্মবাচক কাফেরদের যে কোন সাদৃশ্য থেকে মুসলিমদের বেঁচে থাকা জরুরী। ইরশাদে নববী রয়েছে من تشبه بقوم فهوعنهم। অতএব বেয়াদবীর লেশ থাকে এরূপ জাহিরী শাব্দিক মিল থেকেও মুসলমানদের পরহেয করা জরুরী। لاتغنى لَا يَجْزِي لَا يُغْنِي خُطُوَات مِنْ الْخَطْوِ وَالْمَعْنَى آثَارَهُ ابْتَلَى اخْتَبَرَ অর্থাৎ, অর্থ যেটি ফায়দা দিবে না। এতে ইঙ্গিত হল ৪৮নং আয়াত وَاتَّقُوْا يَوْمًا لَاتَجْزِيْ نَفْسٌ عَنْ نَفْسٍ شَيْئًا এর দিকে। অর্থাৎ, সেদিনকে ভয় করো যেদিন কেউ কারো কোন উপকারে আসবে না। সূরা বাকারার ১২৩ নং আয়াতটিও এরই মত এবং এই অর্থবোধক।

ابْتَلَى اخْتَبَرَ : অর্থাৎ, পরীক্ষা নিয়েছেন। এতে ১ম পারার ১৫নং রুকুর .....وَإِذِ ابْتَلَى إِبْرَاهِيمَ رَبُّهُ بِكَلِمَاتٍ فَأَتَمَّهُنَّ আয়াতের দিকে ইঙ্গিত। "আর যখন ইবরাহীম আ. কে তাঁর রব (আল্লাহ তা'আলা) কয়েকটি কথায় পরীক্ষা করলেন এবং সে সেগুলো পূর্ণ করল।"

خطوات : خُطُوَات مِنْ الْخَطْوِ وَالْمَعْنَى آثَارَهُ শব্দটি خطو থেকে গৃহীত। এর অর্থ হল পদচিহ্ন। এতে সূরা বাকারার ২০৮ নং আয়াত يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا ادْخُلُوا فِي السِّلْمِ كَافَّةً وَلَا تَتَّبِعُوا خُطُوَاتِ الشَّيْطَانِ (٢٠٨) এর দিকে ইঙ্গিত। অর্থ, "হে ঈমানদারগণ! তোমরা পরিপূর্ণ ইসলামে প্রবেশ করো এবং শয়তানের পদাংক অনুসরণ করো না।"-পারা ২, রুকূ ৯

خطوات শব্দটি خطوة এর বহুবচন। যার অর্থ হল কদম। خطو يخطو من نصرخطى পা গুলোর মাঝে ফাঁক করে চলা। এ থেকে خطوة অর্থ হল কদম।

বুখারী ৬৪৩ بَاب قَوْلُهُ تَعَالَى فَلَا تَجْعَلُوا لِلَّهِ أَنْدَادًا وَأَنْتُمْ تَعْلَمُونَ

**২২৫৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী "অতএব তোমরা জেনে শুনে আল্লাহর কোন সমকক্ষ- প্রতিপক্ষ স্থির করো না। অর্থাৎ, বান্দাদেরকে তাওহীদের কথা বুঝানো হচ্ছে যে, তোমরা খুব ভাল করেই জান, তোমাদের এবং গোটা সৃষ্টির স্রষ্টা শুধু আল্লাহ তা'আলাই। অতএব আল্লাহর কোন সমকক্ষ- প্রতিপক্ষ দাঁড় করাবে না ।" -২ : ২২।

أنداد শব্দটি ند এর বহুবচন। নজির। أنداد এর অর্থ হল সদৃশ, সমকক্ষ। এর লাযিমী অর্থ হল প্রতিপক্ষ, বিরোধী পক্ষ।

حَدَّثَنِي عُثْمَانُ بْنُ أَبِي شَيْبَةَ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ مَنْصُورٍ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَمْرِو بْنِ شُرَحْبِيلَ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ سَأَلْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيُّ الذَّنْبِ أَعْظَمُ عِنْدَ اللَّهِ قَالَ أَنْ تَجْعَلَ لِلَّهِ نِدًّا وَهُوَ خَلَقَكَ قُلْتُ إِنَّ ذَلِكَ لَعَظِيمٌ قُلْتُ ثُمَّ أَيُّ قَالَ وَأَنْ تَقْتُلَ وَلَدَكَ تَخَافُ أَنْ يَطْعَمَ مَعَكَ قُلْتُ ثُمَّ أَيُّ قَالَ أَنْ تُزَانِيَ حَلِيلَةَ جَارِكَ

৪. উসমান ইব্‌নে আবূ শায়বা ..... আবদুল্লাহ্ (ইবনে মাসউদ) রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে জিজ্ঞেস করলাম যে, কোন গুনাহ্ আল্লাহর কাছে সবচে বড়? তিনি বললেন, আল্লাহর জন্য সমকক্ষ (নজির ও বিপক্ষ) দাঁড় করান। অথচ তিনি তোমাকে সৃষ্টি করেছেন। আমি বললাম, এতো আসলেই বড় গুনাহ্। আমি বললাম, তারপর কোন গুনাহ? তিনি উত্তর দিলেন, তুমি তোমার সন্তানকে এই ভয়ে হত্যা করবে যে সে তোমার সাথে খাবে। আমি আরয করলাম, এরপর কোনটি? তিনি উত্তর দিলেন, তোমার প্রতিবেশির স্ত্রীর সাথে জিনা-ব্যাভিচার করা।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল أَنْ تَجْعَلَ لِلَّهِ نِدًّا وَهُوَ خَلَقَكَ বাক্যে।

হাদীসটি ইমাম বুখারী র. তাফসীরে ৬৪৩ তাওহীদে ১১২২, আদবে ৭৮৭, মুহারিবীনে ১০০৬ পৃষ্ঠায়, মুসলিম ঈমানে, আবু দাউদ তালাকে, তিরমিযী তাফসীরে, নাসাঈ, রজম ও মুহারাবাতে বর্ণনা করেছেন।

بَاب وَقَوْلُهُ تَعَالَى وَظَلَّلْنَا عَلَيْكُمْ الْغَمَامَ وَأَنْزَلْنَا عَلَيْكُمْ الْمَنَّ وَالسَّلْوَى كُلُوا مِنْ طَيِّبَاتِ مَا رَزَقْنَاكُمْ وَمَا ظَلَمُونَا وَلَكِنْ كَانُوا أَنْفُسَهُمْ يَظْلِمُونَ وَقَالَ مُجَاهِدٌ الْمَنُّ صَمْغَةٌ وَالسَّلْوَى الطَّيْرُ

**২২৫৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি মেঘ দ্বারা তোমাদের উপর (ময়দানে তীহে) ছায়া বিস্তার করলাম, তোমাদের নিকট মান্ন (শিশির জাতীয় এক প্রকার সুস্বাদু খাবার) ও সালওয়া (বটের -এক প্রকার যুদ্ধবাজ পাখী) প্রেরণ করলাম। বলেছিলাম, তোমাদের জন্য যে পবিত্র জিনিস আমি দান করেছি তা থেকে খাও। (অর্থাৎ, তাতে তোমাদের আমলের কোন দখল নেই, না তাতে কোন মেহনত- পরিশ্রম করতে হয়েছে, আমি শুধু আমার অনুগ্রহে তোমাদেরকে দান করেছি।) তারা আমার কোন ক্ষতি করেনি, বরং তারা তাদের নিজেদেরই ক্ষতি করছিল।" (অর্থাৎ, নেয়ামতের নাশোকরি করে নিজেরাই ক্ষতিগ্রস্ত হচ্ছিল।) -পারা ১, রুকূ ৬, ২ : ৫৭

মুজাহিদ র. বলেন, মান্ন শিশির জাতীয় সুস্বাদু খাবার যা পাথর ও গাছের উপর অবতীর্ণ হত। পরে জমে ব্যাঙের ছাতার মতো হত। আর সালওয়া হল এক প্রকার পাখি।

**ব্যাখ্যা :** وعن إبن عباس قال المن يترل عليهم علي الاشجار فيغدون عليه ويأكلون منه ما شاءوا হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে। মান্ন গাছে অবতীর্ণ হত। তারা ইচ্ছে মত খেতো। -উমদা।

কাতাদা থেকে বর্ণিত আছে, মান্ন তাদের নিকট উপর থেকে বরফের মত অবতীর্ণ হত। এটি দুধের চেয়ে বেশি সাদা এবং মধুর চেয়ে অধিক মিষ্টি ছিল। মুহাদ্দিসীনে কেরাম বলেন, এ প্রসঙ্গে বিভিন্ন উক্তি রয়েছে। কোন কোন উক্তি দ্বারা বুঝা যায় মান্ন ছিল এক প্রকার পানীয়। কিন্তু এসব উক্তির মাঝে সামঞ্জস্য বিধান সম্ভব এভাবে যে, মান্ন পানি ছাড়া খেলে তা হল খাদ্যের অন্তর্ভুক্ত। আর যদি পানিতে মিশিয়ে গাঢ় শিরা বানাত যেমন ফলের রস জ্বাল দিয়ে শিরা বানানো হয় তখন এ মান্নই শরবত হয়ে যেত। আল্লাহ তা'আলাই সর্বাধিক জ্ঞাত।

**বনী ইসরাঈল ও ময়দানে তীহ**

বনী ইসরাঈলের আসল দেশ ছিল মুলকে শাম (সিরিয়া)। হযরত ইউসুফ আ. এর সময় তারা মিসরে আগমন করেছিল। পরে এখানেই থেকে যায়। মুলকে শামে আমালিকা নামক সম্প্রদায় প্রবল হয়ে গিয়েছিল। ক্ষমতা তাদের হাতে এসেছিল। ফিরআউন যখন ডুবে মরে আর এরা নিরাপদ নিশ্চিন্ত হয়ে যায় তখন আল্লাহ্ তা'আলার পক্ষ থেকে তাদের প্রতি আমালিকার বিরুদ্ধে জিহাদের নির্দেশ আসে যে, তোমরা তাদের বিরুদ্ধে জিহাদ করো এবং তাদের কাছ থেকে স্বদেশ মুক্ত করো। বনী ইসরাঈল এতদোদ্দেশে মিসর থেকে বেরিয়ে তাদের সীমানায় পৌঁছে যখন আমালিকার শক্তি সামর্থ সম্পর্কে জানতে পারে, তখন সাহস হারিয়ে ফেলে এবং পরিষ্কার ভাষায় জিহাদ করতে অস্বীকার করে। আল্লাহ্ তা'আলা তাদের এ জিহাদ অস্বীকারের শাস্তি এই দেন যে, চল্লিশ বছর পর্যন্ত একটি ময়দানে উদ্বিগ্ন-উৎকণ্ঠিত ও পেরেশান অবস্থায় ঘুরতে থাকে। ঘরে ফেরা নসিব হয়নি। এ ময়দানটি আসলে অনেক বড় ছিল না। মিসর ও শামের মাঝে আনুমানিক দশ মাইল ছিল।

বর্ণিত আছে, তারা স্বদেশ মিসরে যাবার জন্য সারাদিন সফর করত, রাতে কোন মনযিলে অবস্থান করত। সকালে দেখত যেখান থেকে রওয়ানা করেছে সেখানেই আছে। এমনিভাবে চল্লিশ বছর সে ময়দানে পেরেশান অবস্থায় ঘুরতে থাকে। এজন্য এ ময়দানকে বলা হয় তীহ্ উপত্যকা। তীহ্ শব্দের অর্থ হল উদ্বিগ্ন-উৎকণ্ঠিত পেরেশান। এ ময়দানে তীহ্ ছিল একটি খোলা মাঠ। তাতে না ছিল কোন ইমারত, না ছিল কোন ছায়াদার বড় বৃক্ষ। যার নিচে আশ্রয় নিয়ে রোদের কষ্ট থেকে রক্ষা পাওয়া যায়। না ছিল সেখানে খাদ্য পানীয়, না ছিল কোন পরিধানের পোশাক। কিন্তু আল্লাহ্ তা'আলা মুজিযা রূপে হযরত মূসা আ. এর দোয়ায় সে ময়দানেই তাদের সমস্ত প্রয়োজনাদির ব্যবস্থা করে দিয়েছিলেন। বনী ইসরাঈল রোদের অভিযোগ করলে আল্লাহ্ তা'আলা সাদা মেঘখণ্ড দ্বারা ছায়ার ব্যবস্থা করেন। সারাদিন এটি তাদের ছায়াদান করত। ক্ষুধা লাগলে মান্না-সালাওয়া নাযিল করেন। পরিধেয় বস্ত্রের ব্যবস্থা অস্বাভাবিকভাবে এই করেছিলেন যে, তাদের পোশাক ময়লা হত না, কাপড় ছিঁড়ত না। শিশুদের গায়ে যে পোশাক ছিল দৈহিক গড়ন বৃদ্ধির সাথে সাথে সে পরিমাণ বৃদ্ধি পেত।

মান্ন কাগজিলেবুর মত এক প্রকার মিষ্টান্ন দ্রব্য। যা রাতে কুয়াশার মত পড়ত। সকালে কাফেলার লোকজন সকলেই যার যার প্রয়োজন মাফিক তুলে নিত। সালওয়া হল বটের (এক প্রকার যুদ্ধবাজ) পাখী। বিকালে বটেরের ঝাক জমা হত। অন্ধকারে তারা এগুলোকে ধরে কাবাব বানিয়ে খেত।

حَدَّثَنَا أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَبْدِ الْمَلِكِ عَنْ عَمْرِو بْنِ حُرَيْثٍ عَنْ سَعِيدِ بْنِ زَيْدٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْكَمْأَةُ مِنَ الْمَنِّ وَمَاؤُهَا شِفَاءٌ لِلْعَيْنِ

৫. আবু নুআইম....হযরত সাঈদ ইবনে যায়দ রা. থেকে বর্ণিত, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, ব্যাঙ এর ছাতা মান্নের অন্তর্ভুক্ত এবং এর রস চোখের (রোগের) প্রতিষেধক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল أَلْكَمأة من المن বাক্যে।

হাদীস ইমাম বুখারী র, বর্ণনা করেছেন তাফসীরে ৬৪৩ এবং তিববে ৮৫০ পৃষ্ঠায়।

أَلْكَمأة : শব্দটির কাফের উপর যবর, মীম সাকিন, হামযার উপর যবর। এটি বহুবচন। একবচন হল كَمْأٌ কলবুন এর ওযনে। সীবওয়াইহ থেকে বর্ণিত আছে যে, এটি বহুবচন নয়। বরং ইসমে জমা। অর্থ হল মাশরুম। বিহারে এটাকে বলে সাপের ছাতা। এ শব্দটির ব্যাপারে বিস্তারিত আলোচনার জন্য দেখুন উমদাতুল কারী।

**প্রশ্নোত্তর :** ইমাম খাত্তাবী র. বলেছেন, এ হাদীসটিকে এখানে প্রবিষ্ট করার কোন কারণ নেই। কারণ, হাদীসে উল্লেখিত মাশরুম দ্বারা তো বনী ইসরাঈলের উপর অবতীর্ণ মান্নার একটি প্রকার – উদ্দেশ্য নয়। কারণ সেটিতো ছিল কাগজি লেবুর এক প্রকার জিনিস যা তাদের উপর অবতীর্ণ হত। এখানে كَمْأٌ দ্বারা উদ্দেশ্য হল এরূপ একটি গাছ যা বিনা উৎপাদনে বিনা পরিশ্রমে ভূমি থেকে উৎপন্ন হয়।

কিন্তু এ উত্তরটি প্রত্যাখ্যাত হয়েছে এভাবে যে, ইবনে উয়াইনা– আবদুল মালিক ইবনে উমায়র সূত্রে বর্ণিত এ অনুচ্ছেদের রেওয়ায়াতে আছে- من المن الذي أنزل على بني إسـرائيل দারাকুতনী। এজন্যই হাদীস আর শিরোনামে মিল স্পষ্ট হয়ে যায়। যেহেতু ইমাম খাত্তাবী র. ইবনে উয়াইনা আবদুল মালিক সূত্রে বর্ণিত রেওয়ায়াতটি সম্পর্কে অবহিত হতে পারেন নি, তাই তিনি উপরোক্ত মন্তব্য করেছেন।- উমদা

## بَاب وَإِذْ قُلْنَا ادْخُلُوا هَذِهِ الْقَرْيَةَ فَكُلُوا مِنْهَا حَيْثُ شِئْتُمْ رَغَدًا وَادْخُلُوا الْبَابَ سُجَّدًا وَقُولُوا حِطَّةٌ نَغْفِرْ لَكُمْ خَطَايَاكُمْ وَسَنَزِيدُ الْمُحْسِنِينَ رَغَدًا وَاسِعٌ كَثِيرٌ

২২৬০. **অনুচ্ছেদ :** "আর স্মরণ করুন, যখন আমি বললাম, তোমরা এ জনপদে প্রবেশ করো এবং এর (এ জনপদের) দ্রব্যাদি থেকে যেথা ইচ্ছা স্বাচ্ছন্দে আহার কর, নতশিরে (অর্থাৎ, বাধ্যতামূলক মাথা ঝুকিয়ে) প্রবেশ কর দ্বার দিয়ে এবং বল- حِطَّةٌ-- 'ক্ষমা চাই'।"

نَغْفِرْ لَكُمْ خَطَايَاكُمْ وَسَنَزِيدُ الْمُحْسِنِينَ "আমি তোমাদের অপরাধসমূহ ক্ষমা করব এবং সৎকর্মপরায়ণ লোকদের প্রতি আমার দান বৃদ্ধি করব।" -২ : ৫৮

رَغَدًا অর্থ প্রভূত ও পূর্ণ স্বাচ্ছন্দ্যে, অকৃত্রিমভাবে নির্বিঘ্নে।

حطة পেশ যোগে (মারফূ)। মুবতাদা মাহযুফের খবর। অর্থাৎ, مسئلتنا حطة অর্থাৎ, আমাদের দরখাস্ত হল ক্ষমার। আল্লামা যমখশরী বলেন, এটি محلا منصوب অর্থাৎ, حط عنا ذنوبنا حطة অতঃপর দাওয়াম ও স্থায়িত্বের অর্থ বুঝানোর জন্য মারফূ পড়া হয়েছে।

**উপকারিতা :** শাহ আবদুল কাদির র. এর উক্তি অনুসারে এ ঘটনাও ময়দানে তীহে অবস্থানকালের। যখন মান্না-সালাওয়া খেতে খেতে বিরক্ত হয়ে যায় তখন তাদেরকে বাইতুল মুকাদ্দাস বা আরীহা নামক জনপদে চলে যাওয়ার নির্দেশ প্রদান করা হয়। সেখানে গেলে জমি থেকে উৎপন্ন দ্রব্য সামগ্রী পাওয়া যাবে। খাদ্য পানীয়ে কোন প্রকার কড়াকড়িও থাকবে না। যত ইচ্ছে খেতে ও পান করতে পারবে। তবে এ নির্দেশ অবশ্যই ছিল যে, বচন ও কর্মে আদব সহকারে প্রবেশ করতে হবে। বাচনিক আদব হল, প্রবেশকালে মুখে থাকবে حطة শব্দ, কর্মবাচক আদব হল সেজদারত অবস্থায় প্রবেশ করবে। এ দুটি হুকুম ছিল আল্লাহ তা'আলার নেয়ামতরাজির শুকরিয়া এবং বিনয় প্রকাশার্থে।

**حَدَّثَنِي** مُحَمَّدٌ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ مَهْدِيٍّ عَنِ ابْنِ الْمُبَارَكِ عَنْ مَعْمَرٍ عَنْ هَمَّامِ بْنِ مُنَبِّهٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قِيلَ لِبَنِي إِسْرَائِيلَ ادْخُلُوا الْبَابَ سُجَّدًا وَقُولُوا حِطَّةٌ فَدَخَلُوا يَزْحَفُونَ عَلَى أَسْتَاهِهِمْ فَبَدَّلُوا وَقَالُوا حِطَّةٌ حَبَّةٌ فِي شَعَرَةٍ

৬. মুহাম্মদ র......... আবূ হোরায়রা রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, বনী ইসরাঈলকে বলা হয়েছিল, ادْخُلُوا الْبَابَ سُجَّدًا তোমরা সেজদাবনত অবস্থায় (মাথানত করে) শহরদ্বারে প্রবেশ করো এবং তোমরা বলো, حِطَّةٌ--তওবা-ক্ষমা চাই। কিন্তু তারা প্রবেশ করল নিতম্ব হেঁচড়িয়ে এবং নির্দেশিত শব্দকে পরিবর্তন করে তদস্থলে বলল, حَبَّةٌ فِي شَعَرَةٍ চুলে যবের দানা উত্তম ।

কোন কোন রেওয়ায়াতে আছে شعرة أو قالوا حبة في شعرة শব্দটির আইনের উপর যবর রায়ের উপরও যবর। এ রেওয়ায়াতটি সূরা আ'রাফে আসবে। এখানেও একটি কপির হাশিয়া তথা টীকায় আছে। প্রথম ছুরতে অর্থাৎ, حطة এর ছুরতে এটি অনর্থক কথা। শুধু হুকুমের বিরোধিতা ও মজাক করা উদ্দেশ্য।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল ادْخُلُوا الْبَابَ سُجَّدًا বাক্যে। হাদীসটি কিতাবুল আম্বিয়ায় ৪৮৩, তাফসীরে ৬৪৩, ৬৬৮, ৬৬৯ পৃষ্ঠায় এসেছে। ইমাম নাসাঈ ও এ হাদীসটি বর্ণনা করেছেন।

**উপকারিতা :** فبدلوا সেসব জালিম পরিবর্তন করে ফেলেছে। অর্থাৎ, বাচনিকভাবেও হুকুমের বিরোধিতা করেছে حطة বলার পরিবর্তে বলতে শুরু করেছে حبة في شعرة। অর্থাৎ, তাওবার পরিবর্তে পার্থিব দাবী দাওয়া আরম্ভ করেছে। এমনিভাবে সেজদাবস্থায় প্রবেশের পরিবর্তে পশ্চাত দেশ টানতে আরম্ভ করে। ফলশ্রুতিতে তাদের উপর মহামারীর আযাব নাযিল হয় এবং বহু লোক মরে সাফ হয়ে যায়।

## بَاب مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ وَقَالَ عِكْرِمَةُ جَبْرَ وَمِيكَ وَسَرَافِ عَبْدٌ إِيلْ اللَّهُ

**২২৬১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ "যারা জিবরাঈলের শত্রুতা করবে।"-পারা ১, রুকূ ১২

'ইকরিমা র. বলেন, জবর, মীক, সারাফ অর্থ 'আবদ–বান্দা, ঈল-আল্লাহ্। অর্থ দাঁড়াল আবদুল্লাহ -আল্লাহর বান্দা। উদ্দেশ্য হল এই যে, জাবরাঈলের (জীমের উপর যবর, বা সাকিন) অর্থ আবদুল্লাহ, মীকাঈল (মীমের নিচে যের ইয়া সাকিন, পরে কাফ) মানেও আবদুল্লাহ, ইসরাফীল (এতে সারাফ শব্দে সীনে যবর, রা তাশদীদমুক্ত, ফায়ের নিচে যের) মানেও আবদুল্লাহ। জিবরাঈল শব্দটি ইবরানী (হিব্রু)। অতএব 'উজমা ও আলমের কারণে এটি গায়রে মুনসারিফ।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُنِيرٍ سَمِعَ عَبْدَ اللَّهِ بْنَ بَكْرٍ حَدَّثَنَا حُمَيْدٌ عَنْ أَنَسٍ قَالَ سَمِعَ عَبْدُ اللَّهِ بْنُ سَلَامٍ بِقُدُومِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ فِي أَرْضٍ يَخْتَرِفُ فَأَتَى النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ إِنِّي سَائِلُكَ عَنْ ثَلَاثٍ لَا يَعْلَمُهُنَّ إِلَّا نَبِيٌّ فَمَا أَوَّلُ أَشْرَاطِ السَّاعَةِ وَمَا أَوَّلُ طَعَامِ أَهْلِ الْجَنَّةِ وَمَا يَنْزِعُ الْوَلَدُ إِلَى أَبِيهِ أَوْ إِلَى أُمِّهِ قَالَ أَخْبَرَنِي بِهِنَّ جِبْرِيلُ آنِفًا قَالَ جِبْرِيلُ قَالَ نَعَمْ قَالَ ذَاكَ عَدُوُّ الْيَهُودِ مِنْ الْمَلَائِكَةِ فَقَرَأَ هَذِهِ الْآيَةَ مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ فَإِنَّهُ نَزَّلَهُ عَلَى قَلْبِكَ بِإِذْنِ اللَّهِ أَمَّا أَوَّلُ أَشْرَاطِ السَّاعَةِ فَنَارٌ تَحْشُرُ النَّاسَ مِنْ الْمَشْرِقِ إِلَى الْمَغْرِبِ وَأَمَّا أَوَّلُ طَعَامٍ يَأْكُلُهُ أَهْلُ الْجَنَّةِ فَزِيَادَةُ كَبِدِ حُوتٍ وَإِذَا سَبَقَ مَاءُ الرَّجُلِ مَاءَ الْمَرْأَةِ نَزَعَ الْوَلَدَ وَإِذَا سَبَقَ مَاءُ الْمَرْأَةِ نَزَعَتْ قَالَ أَشْهَدُ أَنْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ وَأَشْهَدُ أَنَّكَ رَسُولُ اللَّهِ يَا رَسُولَ اللَّهِ إِنَّ الْيَهُودَ قَوْمٌ بُهُتٌ وَإِنَّهُمْ إِنْ يَعْلَمُوا بِإِسْلَامِي قَبْلَ أَنْ تَسْأَلَهُمْ يَبْهَتُونِي فَجَاءَتْ الْيَهُودُ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيُّ رَجُلٍ عَبْدُ اللَّهِ فِيكُمْ قَالُوا خَيْرُنَا وَابْنُ خَيْرِنَا وَسَيِّدُنَا وَابْنُ سَيِّدِنَا قَالَ أَرَأَيْتُمْ إِنْ أَسْلَمَ عَبْدُ اللَّهِ بْنُ سَلَامٍ فَقَالُوا أَعَاذَهُ اللَّهُ مِنْ ذَلِكَ فَخَرَجَ عَبْدُ اللَّهِ فَقَالَ أَشْهَدُ أَنْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ وَأَنَّ مُحَمَّدًا رَسُولُ اللَّهِ فَقَالُوا شَرُّنَا وَابْنُ شَرِّنَا وَانْتَقَصُوهُ قَالَ فَهَذَا الَّذِي كُنْتُ أَخَافُ يَا رَسُولَ اللَّهِ

৭. আবদুল্লাহ্ ইবনে মুনীর র........ আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, (ইয়াহুদীদের একজন বড় আলেম) আবদুল্লাহ ইবনে সালাম বাগানে ফল আহরণ করছিলেন এমতাবস্থায় রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর (মদীনায়) শুভাগমন বার্তা শুনতে পেলেন। তখন তিনি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে বললেন, আমি আপনাকে তিনটি বিষয় জিজ্ঞেস করব যা নবী ছাড়া অন্য কেউ জানেন না। তাহল কিয়ামতের প্রথম নিদর্শন কি? জান্নাতীদের প্রথম খাবার কি হবে? সন্তান কখন পিতার সদৃশ হয় আর কখন মায়ের সদৃশ হয় ? নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আমাকে জিবরাঈল আ. এখনই এসব সম্পর্কে অবহিত করলেন, আবদুল্লাহ্ ইবনে সালাম বললেন, জিবরাঈল? নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হ্যাঁ। ইব্‌নে সালাম বললেন, সে তো ফেরেশতাদের মধ্যে ইয়াহুদীদের শত্রু। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এই আয়াত তিলাওয়াত করলেন- مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ فَإِنَّهُ نَزَّلَهُ عَلَى قَلْبِكَ بِإِذْنِ اللَّهِ "যে ব্যাক্তি জিবরাঈলের শত্রু হবে, এজন্য যে তিনি তো আপনার অন্তরে, আল্লাহর হুকুমে ওহী অবতীর্ণ করেন..... ।" -২ : ১৭

(এবং তার সেসব প্রশ্নের উত্তর দিলেন) কিয়ামতের প্রথম নিদর্শণ হল, এক প্রকার আগুন বের হবে যা সকল মানবকে পূর্ব প্রান্ত থেকে পশ্চিম প্রান্ত পর্যন্ত সমবেত করবে। আর জান্নাতীরা প্রথমে আহার করবে মাছের কলিজার টুকরো। আর যখন পুরুষের বীর্য স্ত্রীর বীর্যের উপর অগ্রগামী হয় (প্রাধান্য লাভ করে) তখন সন্তান পিতার সদৃশ হয় এবং যখন স্ত্রীর বীর্য পুরুষের বীর্যের উপর অগ্রগামী হয় (প্রাধান্য লাভ করে) তখন সন্তান মায়ের সদৃশ হয়। তখন আবদুল্লাহ্ ইব্‌নে সালাম রা. বললেন, أَشْهَدُ أَنْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ وَأَشْهَدُ أَنَّكَ رَسُولُ اللَّهِ আমি সাক্ষ্য দেই যে- আল্লাহ্ ছাড়া কোন ইলাহ্ নেই। আরও সাক্ষ্য দেই যে, নিশ্চয় আপনি আল্লাহ্র রাসূল।

ইয়া রাসূলাল্লাহ! ইয়াহুদীরা (সাংঘাতিক মিথ্যারোপকারী) যদি আপনার প্রশ্ন করার পূর্বেই আমার ইসলাম গ্রহণের সংবাদ জেনে যায়, তবে তারা আমার প্রতি অপবাদ দিবে। (অর্থাৎ, ইসলাম প্রকাশিত হবার পূর্বে আমার অবস্থা সম্পর্কে জিজ্ঞেস করলে তারা বিশুদ্ধ উত্তর দিবে। ফলে আবদুল্লাহ ঘরে আত্মগোপন করে বসে রইলেন।) ইতিমধ্যে ইয়াহুদীরা এসে গেল। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইয়াহুদীদের জিজ্ঞেস করলেন, আবদুল্লাহ্ তোমাদের মধ্যে কিরূপ লোক? তারা উত্তর দিল, তিনি আমাদের মধ্যে উত্তম এবং আমাদের মধ্যে সম্ভ্রান্ত ব্যক্তির পুত্র। তিনি আমাদের নেতা এবং আমাদের নেতার সন্তান। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যদি আবদুল্লাহ্ ইব্‌নে সালাম ইসলাম গ্রহণ করেন, (তবে তোমরা কেমন মনে করবে?) তারা বলল, আল্লাহ্ তাকে তা থেকে পানাহ দিন। তখন আবদুল্লাহ্ ইব্‌নে সালাম রা. বেরিয়ে এসে বললেন, আমি সাক্ষ্য দেই যে, আল্লাহ্ ছাড়া কোন ইলাহ্ নেই এবং মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিঃসন্দেহে আল্লাহর প্রেরিত রাসূল। তখন তারা বলল, সে আমাদের মধ্যে মন্দ ব্যক্তি ও খারাপ লোকের সন্তান (এবং তাকে হেয় করতে লাগল)। তারপর ইব্‌নে সালাম রা. বললেন, ইয়া রাসূলাল্লাহ্! আমি এটারই আশংকা করছিলাম।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল হল مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ আয়াতে।

عبد الله إبن منير : আবদুল্লাহ ইবনে মুনীর। এখানে 'মুনীর' শব্দটির মীমে পেশ এবং নূনের নিচে যের। হাদীসটি কিতাবুল মাগাযীর সামান্য পূর্বে ৫৬১ পৃষ্ঠায় কিতাবুল আম্বিয়ায় ৪৬৯, তাফসীরে ৬৪৩ পৃষ্ঠায় এসেছে।

يخترف : খা সহকারে। نصر و إفتعال من أى يجتنى ফল ছিড়া, ফল টোকানো।

وَمَا يَنْزِعُ الْوَلَدُ : يقال نزع اليه অর্থাৎ, তার সদৃশ হয়েছে। তার দিকে টেনে এনেছে।

هذه الآية فقرء : যখন আবদুল্লাহ ইবনে সালাম বললেন, এ ফেরেশতা অর্থাৎ, হযরত জিবরাইল আ. কে তো ইয়াহুদীরা শত্রু মনে করে তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ আয়াত তিলাওয়াত করলেন। এর দ্বারা এটা আবশ্যক হয় না যে, আয়াতটি তখনই বা এ ঘটনাতেই অবতীর্ণ হয়েছে। আল্লামা বাগভী তাফসীরে মাআলিমুত তানযীলে, এমনিভাবে তাফসীরে খাযিন ও জালালাইন ইত্যাদিতে ইবনে আব্বাস রা. থেকে এ আয়াতের শানে নুযুল বর্ণনা করেন যে, ইয়াহুদী আলেমদের মধ্য থেকে একজন প্রসিদ্ধ ছিল আবদুল্লাহ ইবনে সূরিয়া নামে। সেই নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে জিজ্ঞেস করেছিল যে, আপনার নিকট আসমান থেকে কোন ফেরেশতা আগমন করেন? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, জিবরাঈল। ইবনে সূরিয়া বলল, ফেরেশতাদের মধ্য থেকে তিনি অর্থাৎ, জিবরাঈল তো আমাদের শত্রু। যদি মীকাঈল হতেন তাহলে নিশ্চয়ই আমরা আপনার প্রতি ঈমান আনয়ন করতাম। জিবরাঈল আ. তো আযাব আর বিপদ- মসিবত নিয়ে আসেন। জিবরাঈল আমাদের সাথে বার বার শত্রুতা করেছেন, তার দ্বারা আমরা কষ্ট পেয়েছি যে, তিনি আমাদের নবীকে সংবাদ দিয়েছেন, বাইতুল মুকাদ্দাস এক ব্যক্তির হাতে ধ্বংস হবে। তার নাম বলেছেন বুখতে নাসসার। অতঃপর এর সময় হলে আমরা বুখতে নাসসারকে হত্যা করার জন্য এক ব্যক্তিকে পাঠালাম। সে ছিল একজন মিসকিন ছেলে, থাকত বাবিলে। আমাদের লোক যখন সেখানে পৌঁছে তখন জিবরাঈল তার সহায়তা করেন। আমাদের লোকটিকে এ বলে সেখান থেকে বিদায় করে দেন যে, যদি আল্লাহর পক্ষ থেকে তার প্রতি তোমাদের ধ্বংসের হুকুম হয় তাহলে তোমরা তাকে কাবু করতে পারবে না। অবশেষে বুখতে নাসসার বড় হয় এবং বাইতুল মুকাদ্দাস ধ্বংস করে। এজন্য আমরা তাকে দুশমন মনে করি। এর পরিপ্রেক্ষিতে এ আয়াত নাযিল হয়– قُلْ مَنْ كَانَ عَدُوًّا لِجِبْرِيلَ فَإِنَّهُ نَزَّلَهُ عَلَى قَلْبِكَ بِإِذْنِ اللّٰهِ إلخ এজন্য প্রধান উক্তি হল, আয়াত নাযিল হওয়ার কারণ তো আবদুল্লাহ ইবনে সুরিয়ার ঘটনা। অবশ্য যখন আবদুল্লাহ ইবনে সালাম রা. বললেন যে, জিবরাঈল ইয়াহুদীদের শত্রু তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ আয়াত তিলাওয়াত করেন। –ফাতহুল বারী

বুখারী ৬৪৪ بَاب قَوْلِهِ مَا نَنْسَخْ مِنْ آيَةٍ أَوْ نُنْسِهَا نَأْتِ بِخَيْرٍ مِنْهَا

**২২৬২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি কোন আয়াত রহিত করলে কিংবা বিস্মৃতি হতে দিলে তার চেয়ে উত্তমটি দিব।" -২ : ১৬

أى هذا باب في قوله مَا نَنْسَخْ مِنْ آيَةٍ أَوْ نُنْسِهَا نَأْتِ بِخَيْرٍ مِنْهَا "আমি যে কোন আয়াতের হুকুম মওকুফ করে দেই। (যদিও আয়াত কুরআনে অথবা মনে অবশিষ্ট থেকে যায়) অথবা সে আয়াতকে (মন থেকে) ভুলিয়ে দেই, তো সে আয়াত অপেক্ষা উত্তম অথবা সে আয়াতের ন্যায় (অন্য বিষয়) আনয়ন করি।"-পারা ১, রুকূ ১৩

**ব্যাখ্যা :** نسخ এর আভিধানিক অর্থ হল দূরীভূত করা, পরিবর্তন করা। এর আরেক অর্থ আসে নকল (কপি) করা- লেখা। কিন্তু এখানে প্রথম অর্থ তথা কোন হুকুম বাতিল করা- রহিত করা উদ্দেশ্য। শরীয়তের পরিভাষায় نسخ এর অর্থ হল, এক হুকুমের পরিবর্তে অন্য হুকুম জারি করা। পার্থিব হুকুমত ও প্রতিষ্ঠানগুলোতেও কোন হুকুমকে রহিত করে, অন্য হুকুম জারী করার বিষয়টি প্রসিদ্ধ ও সর্বদা প্রচলিত রয়েছে। কিন্তু মানুষের বিধিবিধানে হুকুম কখনো রহিত হয় এ কারণে যে, প্রথমে কোন ভুল বুঝার কারণে কোন হুকুম জারি করে দিল পরবর্তীতে হাকীকত জানা গেল ফলে হুকুম পরিবর্তন করে দিল।

আবার কখনো হয় একারণে যে, যখন এ হুকুম জারি করেছিল তখনকার জন্য এটি সঙ্গত ছিল। পরবর্তী পরিস্থিতির কথা জানা ছিল না। পরবর্তীতে যখন পরিস্থিতি পাল্টে যায় তখন হুকুমও পরিবর্তন করতে হয়। এতদুভয় ছুরত আল্লাহর বিধিবিধানে হতে পারে না।

তৃতীয় আরেকটি ছুরত এই হয় যে, হুকুমদাতা আগে থেকেই জানতেন যে, পরিস্থিতির পরিবর্তন ঘটবে, তখন এ হুকুম সঙ্গত হবে না, অন্য হুকুম দিতে হবে। তা জানা সত্ত্বেও আজকে একটি হুকুম দিলেন। আর যখন স্বীয় জানা মুতাবিক অবস্থার পরিবর্তন ঘটে তখন স্বীয় সাবেক সিদ্ধান্ত অনুযায়ী হুকুমও পরিবর্তন করে দেন। যেমন একজন রোগীর বর্তমান অবস্থা পর্যবেক্ষণ করে হেকীম, ডাক্তার একটি ঔষধ নির্ণয় করেন। তিনি ভাল করে জানেন, দুদিন এ ঔষধ ব্যবহার করলে রোগীর অবস্থার পরিবর্তন ঘটবে। তখন আমাকে অন্য প্রেসক্রিপশন দিতে হবে। ভিন্ন ঔষধ নির্ণয় করতে হবে। এসব জেনে শুনে তিনি প্রথম দিন একটি ওষুধ দেন যা সেদিনের জন্য সংগত। দু'দিনপর অবস্থা পরিবর্তনের প্রেক্ষিতে অন্য ওষুধ প্রদান করেন অন্য প্রেসক্রিপশন দেন।"

আল্লাহ তা'আলার বিধি-বিধান ও তার নাযিলকৃত গ্রন্থাবলীতে হুকুম রহিত হওয়ার শুধু তৃতীয় ছুরতই সম্ভব এবং তাই হয়ে আসছে। পরবর্তী নবুওয়াত ও পরবর্তী কিতাব পূর্ববর্তী নবুওয়াত ও কিতাবের অনেক বিধান রহিত করে নতুন আহকাম জারি করেছে। এমনিভাবে একই নবুওয়াত ও শরীয়তেও এরূপ অব্যাহত গতিতে হয়েছে যে, কিছু দিন একটি হুকুম চালু ছিল, পরবর্তীতে খোদায়ী হিকমতের দাবী অনুযায়ী এটিকে পরিবর্তন করে অন্য হুকুম বাস্তবায়ন করা হয়েছে। সহীহ মুসলিমের হাদীসে আছে- لم تكن نبوة قط الا تناسخت।

অর্থাৎ, এমন কোন নবুওয়াত আসেনি যেটির আহকামে রদবদল হয়নি।–মা'আরিফুল কুরআন

**ইয়াহুদীদের মুর্খতাসূলভ প্রশ্ন ও আয়াত অবতরণ**

২য় হিজরীর রজব মাসে কিবলা পরিবর্তনের নির্দেশ এলে কিছু সংখ্যক ইয়াহুদী প্রশ্ন উত্থাপন করল এবং সমালোচনা করতে আরম্ভ করল যে, আল্লাহ তা'আলার কালামে হুকুম রহিত হওয়া অসম্ভব। এর উত্তরে উক্ত আয়াত অবতীর্ণ হয়। তাছাড়া আলোচ্য অনুচ্ছেদের হাদীস বাস্তবে হুকুম রহিত হওয়ার সুস্পষ্ট প্রমাণ।

**আয়াত মনসুখ হওয়ার অর্থ**

সমস্ত উলামায়ে ইসলামের নিকট এ বিষয়টি স্বীকৃত যে, আয়াত রহিত হওয়ার অর্থ এই নয় যে, বুনিয়াদী আকাইদ-ঈমানিয়াত যেমন, তাওহীদ, রিসালাত, আখিরাতের প্রতি ঈমান– এর কোন হুকুম রহিত হয়ে গেছে। নাউযুবিল্লাহ। এমনিভাবে মুহকাম আয়াত মনসূখ হওয়ারও কল্পনা করা যায় না। অবশ্য আহকাম সংক্রান্ত কিছু আয়াত রহিত হয়েছে। হিকমতের দাবীও তাই। এর বিস্তারিত বিশ্লেষণ পূর্বেই করা হয়েছে।

আয়াত মনসূখ হওয়ার অর্থ হল, কোন হুকুম সম্পর্কে মনে করা হচ্ছিল এটি স্থায়ী, অথচ এটি ছিল সাময়িক। শরীয়ত সে সাময়িক হুকুমটির শেষ মেয়াদ উল্লেখ করে দিয়েছে।

كالصدقة أمام نجواه عليه الصلوة والسلام : আল্লামা কাসতাল্লানী র. বলেন, এর দ্বারা ইঙ্গিত হল সূরা মুজাদালার ১২ নং আয়াত (১২) يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا إِذَا نَاجَيْتُمُ الرَّسُولَ فَقَدِّمُوا بَيْنَ يَدَيْ نَجْوَاكُمْ صَدَقَةً...... এর দিকে।

সারকথা হল, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মখলুকের তা'লীম ও ইসলাহের কাজে তো সর্বদাই রত থাকতেন। সাধারণ মজলিসগুলোতে হাজিরীনে মজলিস তার মূল্যবান ইরশাদ দ্বারা উপকৃত হতেন। তবে কখনো কখনো এরূপ পরিস্থিতিও হত যে, কেউ কেউ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে একান্তে কথা বলতে চাইতেন। উত্তম নৈতিক চরিত্রের ফলে নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের সময় দিতেন। এতে কিছুসংখ্যক মুনাফিক শুধু নিজেদের বড়ত্ব লোকজনের নিকট প্রকাশার্থে একান্ত আলোচনার জন্য সময় চাইত। তারা এতটা সময় নিত যে, অন্যরা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে উপকৃত হওয়ার সময় সুযোগ পেত না। আল্লাহ তা'আলা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে এ বোঝা হালকা করার নিমিত্তে প্রথম এ হুকুম অবতীর্ণ করেন, যে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে একান্তে কথা বলতে চাইবে সে এর পূর্বে কিছু দান-সদকা করে আসবে।

এতে অনেকগুলো ফায়দা আছে- গরীবদের লাভ, সদকাকারীদের আত্মশুদ্ধি, মুখলিস ও মুনাফিকের পার্থক্য। একান্তে আলোচনাকারীদের সংখ্যা হ্রাস ইত্যাদি।

এ সদকার কোন পরিমাণ কুরআনে কারীমে বর্ণিত হয়নি। কিন্তু এ আয়াত অবতীর্ণ হবার পর সর্বপ্রথম এর উপর আমল করেন হযরত আলী রা.। এক দিনার সদকা করে তিনি নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে একান্তে কথা বলার জন্য সময় নেন। অতঃপর যেহেতু এতে অন্যান্য সাহাবীর জন্য সংকীর্ণতা সৃষ্টি হয় তাই খুব দ্রুত পরবর্তী আয়াত দ্বারা হুকুম মানসূখ করে দেয়া হয়।

হযরত আলী রা. থেকে বর্ণিত আছে, কুরআনের এরূপ একটি আয়াত আছে, যার উপর আমলকারী আমি ছাড়া আর কেউ নেই। না কেউ আমার পূর্বে এর উপর আমল করেছে। না পরবর্তীতে এর উপর কেউ আমল করবে। কারণ, আয়াতটি রহিত হয়ে গেছে।

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ عَلِيٍّ حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا سُفْيَانُ عَنْ حَبِيبٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ قَالَ عُمَرُ رَضِيَ اللَّهُ عَنْهُ أَقْرَؤُنَا أُبَيٌّ وَأَقْضَانَا عَلِيٌّ وَإِنَّا لَنَدَعُ مِنْ قَوْلِ أُبَيٍّ وَذَاكَ أَنَّ أُبَيًّا يَقُولُ لَا أَدَعُ شَيْئًا سَمِعْتُهُ مِنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَدْ قَالَ اللَّهُ تَعَالَى مَا نَنْسَخْ مِنْ آيَةٍ أَوْ نُنْسِهَا

৮. আমর ইব্‌নে আলী র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর রা. বলেন,উবাই (ইবনে কাব) রা. আমাদের মধ্যে শ্রেষ্ঠতম কারী, আর আলী রা. আমাদের মধে (মামলা- মুকাদ্দমার ফয়সালায়) শ্রেষ্ঠতম বিচারক। তাস্বত্ত্বেও কিন্তু আমরা উবাই রা. এর একটি কথা মেনে নিতে পারি না। তিনি বলেন,যে সকল আয়াত আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেছি তন্মধ্য থেকে একটি আয়াতও আমি ছেড়ে দিব না। অথচ আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন- مَا نَنْسَخْ مِنْ آيَةٍ أَوْ نُنْسِهَا...... "আমি কোন আয়াত রহিত করলে কিংবা বিস্মৃতি হতে দিলে তার চেয়ে উত্তমটি দিব।"-২ : ১৬

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। অর্থাৎ, এখানেও আয়াতটি এসেছে। এখানে রেওয়ায়াতটি মওকুফ অর্থাৎ, হযরত ফারুকে আজম রা. এর উক্তি যে, আমাদের মধ্যে সবচেয়ে বড় কারী হলেন উবাই ইবনে কাব। কিন্তু তিরমিযীতে রেওয়ায়াতটি মারফূ আকারে বর্ণিত أقرأهم لكتاب الله ابي إبن كعب الحديث। এমনিভাবে দ্বিতীয়াংশও মারফূ আকারে বর্ণিত আছে- وأقضاهم علی।

হযরত উবাই ইবনে কাব রা. আয়াত মনসূখ হওয়ার প্রবক্তা ছিলেন না। অথচ এটি ছিল একটি সর্বস্বীকৃত বিষয়। প্রবল ধারণা, হযরত উবাই ইবনে কাব রা. আয়াত মনসূখ হওয়া সংক্রান্ত রেওয়ায়াতগুলো জানতেন না।

হযরত উমর ফারুক রা. এর উদ্দেশ্য হল, উবাই ইবনে কাব রা. যদিও আমাদের মধ্যে সবচেয়ে বড় কারী, তা সত্ত্বেও তিনি এরূপ আয়াতও পড়তেন যেগুলোর তিলাওয়াত মানসূখ হয়ে গেছে। কারণ, তাদের নিকট রহিত হওয়ায় সংবাদ পৌঁছেনি।

হযরত উমর ফারুক রা.-এর এ উক্তি দ্বারা পরিষ্কার বুঝা গেল যে, যত বড় আলেমই হোন না কেন, তার সব কথা মানার যোগ্য হয় না। ভূলক্রটি থেকে কেউ মাসুম নয়। নিষ্পাপ তো কেবল আল্লাহ ও রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। একারণেই আইম্মায়ে মুজতাহিদীনের কিয়াস সহীহ হওয়ার জন্য উলামায়ে ইসলামের নিকট শর্ত হল, সে কিয়াস কিতাব ও সুন্নাহ থেকে উৎসারিত হতে হবে। যেমন– অনুসরণীয় ইমামগণের কিয়াসী মাসায়েল।

তাছাড়া এখন থেকে এ বিষয়টিও জানা গেল যে, চিন্তা-ফিকির থেকে অন্ধ গায়রে মুকাল্লিদরা চোখ বন্ধ করে প্রশ্নোত্থাপন করে থাকে।

## (فِي نسخة) بَاب وَقَالُوا اتَّخَذَ اللَّهُ وَلَدًا سُبْحَانَهُ

**২২৬৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তারা বলে, আল্লাহ্ সন্তান গ্রহণ করেছেন। তিনি অতি পবিত্র।"-২ : ১১৬

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ أَبِي حُسَيْنٍ حَدَّثَنَا نَافِعُ بْنُ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قَالَ اللَّهُ كَذَّبَنِي ابْنُ آدَمَ وَلَمْ يَكُنْ لَهُ ذَلِكَ وَشَتَمَنِي وَلَمْ يَكُنْ لَهُ ذَلِكَ فَأَمَّا تَكْذِيبُهُ إِيَّايَ فَزَعَمَ أَنِّي لَا أَقْدِرُ أَنْ أُعِيدَهُ كَمَا كَانَ وَأَمَّا شَتْمُهُ إِيَّايَ فَقَوْلُهُ لِي وَلَدٌ فَسُبْحَانِي أَنْ أَتَّخِذَ صَاحِبَةً أَوْ وَلَدًا

৯. আবুল ইয়ামান র. .........ইবনে আববাস রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, আদম সন্তান আমার প্রতি মিথ্যারোপ করেছে। অথচ তার জন্য তা উচিত ছিল না। আমাকে গালি দিয়েছে অথচ তার জন্য এটা উচিত ছিল না। আমার প্রতি তার মিথ্যারোপ হল—তার বক্তব্য যে,আমি তার পুনরুত্থানে সমর্থ নই। আমার প্রতি তার গালি হল,সে বলে, আমার সন্তান রয়েছে। অথচ স্ত্রী ও সন্তানগ্রহণ থেকে আমি সম্পূর্ণ পবিত্র।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট অর্থাৎ, سُبْحَانِي أَنْ أَتَّخِذَ صَاحِبَةً أَوْ وَلَدًا বাক্যে।

**আল্লাহর বেটা হওয়ার বিশ্বাস সুস্পষ্ট আহমকি ও বোকামি**

সাধারণ প্রত্যক্ষ দর্শন ও অভিজ্ঞতা এর প্রমাণ যে, সন্তানের জন্য নারীর সাথে বিয়ের প্রয়োজন হয়। তারপর স্ত্রী অন্তসত্ত্বা হবে। অতপর প্রসবের মাধ্যমে সন্তান হবে। সৃষ্টিকর্তা, বিশ্বপালনকর্তা আল্লাহ তা'আলা এসব স্তর থেকে পরিপূর্ণরূপে পূতপবিত্র।

যৌক্তিকভাবে আল্লাহ তা'আলার জন্য সন্তান-সন্ততি হওয়া বাতিল। কারণ ছেলে পিতার অংশ হয়ে থাকে। আল্লাহ তা'আলা অংশত্ব থেকে পবিত্র। পিতা পুত্রের মুখাপেক্ষী হয়ে থাকে, বার্ধ্যক্যে, রোগ-ব্যাধিতে ও মৃত্যুর পর পিতার সবগুলো কাজ সামলানোর প্রয়োজন দেখা দেয়। আল্লাহ তা'আলা বেনিয়াজ- অমুখাপেক্ষী। এসব ফাসিদ কল্পনা ও বাতিল আকাইদের উপর আঘাত হানার জন্য পড়ুন- قُلْ هُوَ اللَّهُ أَحَدٌ (١) اللَّهُ الصَّمَدُ (٢) لَمْ يَلِدْ وَلَمْ يُولَدْ (٣) وَلَمْ يَكُنْ لَهُ كُفُوًا أَحَدٌ (٤)

## بَاب وَاتَّخِذُوا مِنْ مَقَامِ إِبْرَاهِيمَ مُصَلًّى مَثَابَةً يَثُوبُونَ يَرْجِعُونَ

**২২৬৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমরা মাকামে ইবরাহীমকে নামাযের স্থান নির্ধারণ কর।" পারা ১, রুকূ ১৫, ২ : ১২৫

مَثَابَةً প্রত্যাবর্তন স্থল। يَثُوبُونَ অর্থ লোকজন প্রত্যাবর্তন করে।

وَاتَّخِذُوا مِنْ مَقَامِ إِبْرَاهِيمَ مُصَلًّى : এখানে তিনটি কপি আছে। বুখারীর অধিকাংশ ব্যাখ্যাগ্রন্থ যেমন উমদাতুল কারী, ফাতহুল বারী ও কাসতাল্লানীতে باب শব্দটি আছে। আমাদের কপির টীকায়ও তা চিহ্নিত করা হয়েছে। আল্লামা আইনী র. বলেন, অনেক কপিতেই باب শব্দটি নেই। এখানে ইঙ্গিত হল– وَإِذْ جَعَلْنَا الْبَيْتَ مَثَابَةً لِلنَّاسِ وَأَمْنًا وَاتَّخِذُوا مِنْ مَقَامِ إِبْرَاهِيمَ مُصَلًّى....(١٢٥) আয়াতের দিকে।

مثابة : ইমাম বুখারী র. আবূ উবায়দা থেকে তাফসীর বর্ণনা করেন যে مثابة শব্দটি يثوبـــون (প্রত্যাবর্তন করছে) এর মাসদার (ক্রিয়ামূল) অর্থাৎ, ইসমে মাসদার। মানে প্রত্যাবর্তনস্থল, যেখানে মানুষ বার বার ফিরে আসে। শব্দটি ثـــاب مثابة يعني مرجعا للناس مـــن : থেকে গ্রহীত। এর অর্থ হল ফিরে আসা। আল্লামা আইনী র. বলেন, يثوب ثوبا و مثاب الحجاج والعمار يتفرقون عنه ثم يثوبون اليه সারকথা, লোকজন বার বার তার দিকে ফিরে আসে।

**حَدَّثَنَا مُسَدَّدٌ** عَنْ يَحْيَى بْنِ سَعِيدٍ عَنْ حُمَيْدٍ عَنْ أَنَسٍ قَالَ قَالَ عُمَرُ وَافَقْتُ اللَّهَ فِي ثَلَاثٍ أَوْ وَافَقَنِي رَبِّي فِي ثَلَاثٍ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ لَوْ اتَّخَذْتَ مَقَامَ إِبْرَاهِيمَ مُصَلًّى فانزل الله واتخذوا من مقام ابراهيم مصلي وَقُلْتُ يَا رَسُولَ اللَّهِ يَدْخُلُ عَلَيْكَ الْبَرُّ وَالْفَاجِرُ فَلَوْ أَمَرْتَ أُمَّهَاتِ الْمُؤْمِنِينَ بِالْحِجَابِ فَأَنْزَلَ اللَّهُ آيَةَ الْحِجَابِ قَالَ وَبَلَغَنِي مُعَاتَبَةُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَعْضَ نِسَائِهِ فَدَخَلْتُ عَلَيْهِنَّ قُلْتُ إِنْ انْتَهَيْتُنَّ أَوْ لَيُبَدِّلَنَّ اللَّهُ رَسُولَهُ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ خَيْرًا مِنْكُنَّ حَتَّى أَتَيْتُ إِحْدَى نِسَائِهِ قَالَتْ يَا عُمَرُ أَمَا فِي رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا يَعِظُ نِسَاءَهُ حَتَّى تَعِظَهُنَّ أَنْتَ فَأَنْزَلَ اللَّهُ عَسَى رَبُّهُ إِنْ طَلَّقَكُنَّ أَنْ يُبَدِّلَهُ أَزْوَاجًا خَيْرًا مِنْكُنَّ مُسْلِمَاتٍ الْآيَةَ وَقَالَ ابْنُ أَبِي مَرْيَمَ أَخْبَرَنَا يَحْيَى بْنُ أَيُّوبَ حَدَّثَنِي حُمَيْدٌ سَمِعْتُ أَنَسًا عَنْ عُمَرَ

১০. মুসাদ্দাদ র......... হযরত আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর রা বলেছেন, তিনিটি ক্ষেত্রে আমার মতামত আল্লাহর ওহীর অনুরূপ হয়েছে (অর্থাৎ, পরবর্তীতে যে হুকুম অবতীণ হবে আমার রায় পূর্বেই সেটির অনকুল হয়ে গেছে) অথবা (রাবীর সন্দেহ) তিনি বলেছেন, তিনটি বিষয়ে আমার মতামতের অনুকুলে আমার রব ওহী নাযিল করেছেন। (অর্থাৎ, এ তিনটি বিষয়ের হুকুম আল্লাহ তাআলা যেভাবে নির্ধারন করেছেন, সেহুকুম নাযিল করার পূর্বে সেভাবেই আমার অন্তরে ইলহাম হয়েছে, আমি তা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট প্রকাশ করেছি।) তাহল, আমি বলেছিলাম, ইয়া রাসূলাল্লাহ! যদি আপনি মাকামে ইবরাহীমকে নামাযের স্থান হিসাবে গ্রহণ করতেন (অর্থাৎ, তাওয়াফের পর)! এ বিষয়ে আল্লাহ্ তা'আলা আয়াত নাযিল করেন.... وَاتَّخِذُوا مِنْ مَقَامِ إِبْرَاهِيمَ مُصَلًّى (١٢٥) "তোমরা মাকামে ইবরাহীমকে নামাযের স্থান বানাও।"

তিনি আরো বলেন, আমি বলেছিলাম, ইয়া রাসূলাল্লাহ! আপনার নিকট নেককার বদকার সব লোকই যাতায়াত করতে থাকে। যদি আপনি উম্মুল মুমিনীনগনকে পরদার নির্দেশ দিতেন! তখন অবতীর্ণ হয় পরদার আয়াত। উমর রা. বলেন,আমি জানতে পেরেছিলাম যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর কিছুসংখ্যক স্ত্রীর (হযরত আয়েশা ও হাফসা রা.-এর) প্রতি অসন্তুষ্ট হয়েছেন। তখন আমি তাদের (পবিত্র স্ত্রীগনের) কাছে উপস্থিত হই, এবং বলি যে, তোমরা এর থেকে বিরত হবে অথবা আল্লাহ্ তা'আলা তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে তোমাদের চেয়েও উত্তম স্ত্রী প্রদান করবেন। এরপর (পরবর্তীতে) আমি তাঁর কোন এক স্ত্রীর কাছে আসি, তখন তিনি বললেন, উমর! রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর স্ত্রীগণকে নসিহত করে থাকেন আর এখন তুমি তাদের উপদেশ দিতে আরম্ভ করেছ? (অর্থাৎ, হযরত উম্মে সালামা রা. -এর নিকট আসলে তিনি বলতে লাগলেন,উমর! তুমি নসীহত করতে এসেছ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট কি এতটুকু জ্ঞান ও গুরুত্বারোপ নেই যে, তিনি স্ত্রীদের নসীহত করবেন!) অর্থাৎ, হযরত উম্মে সালামা রা. হযরত উমর রা. এর নসীহতে অসন্তুষ্টি প্রকাশ করছেন যে, উমর! রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তো এতো নসীহত করেন না, যতটা তুমি করতে থাক! ) পরিশেষে আল্লাহ্ তা'আলা নাযিল করেন : عَسَى رَبُّهُ إِنْ طَلَّقَكُنَّ أَنْ يُبَدِّلَهُ أَزْوَاجًا خَيْرًا مِنْكُنَّ مُـــسْلِمَاتٍ الْآيَـــةَ "নবী যদি তোমাদের সকলকে পরিত্যাগ করেন তবে তার রব সম্ভবত তোমাদের স্থলে তাঁকে দিবেন তোমাদের চেয়ে উত্তম স্ত্রী, যারা হবে আত্মসমর্পণকারী বাধ্যগত........।" -৬৬ : ৫

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট অর্থাৎ, وَاتَّخِذُوا مِنْ مَقَامِ إِبْرَاهِيمَ مُـــصَلًّى (١٢٥) আয়াতে। হাদীসটি সালাতে ৫৮ ও তাফসীরে ৬৪৪ পৃষ্ঠায় এসেছে।

**যেসব বিষয়ে হযরত উমর রা. এর অনুকূল ওহী এসেছে**

এ হাদীসে উমর রা. এর অনুকূল ওহীর ক্ষেত্র তিনটি বর্ণিত হয়েছে। বস্তুত হযরত উমর রা. এর অনুকূল ওহীর ক্ষেত্র আরো বর্ণিত হয়েছে। যথা – ১. বদর যুদ্ধবন্দীদের সম্পর্কে মুক্তিপণ না নেয়ার রায়। এর উপর আয়াত নাযিল হয়েছে مَاكَانَ لِنَبِيٍّ اَنْ يَّكُوْنَ لَه اَسْرِي حَتّي يُثْخِنَ فِيْ الْاَرْضِ..... -সূরা আনফাল।

২. মুনাফিকদের জানাযা আদায়ে বারণ। এ সম্পর্কে আয়াত অবতীর্ণ হয়েছে– وَلَاتُصَلِّ عَلي اَحَد مِّنْهُمْ مَاتَ اَبَدًا -সূরা তাওবা। মোটকথা, কুরআন হাদীসে তালাশ করলে পাওয়া যায় যে, অনেক ক্ষেত্রেই উমর রা. এর সমর্থনে ওহী নাযিল হয়েছে।

আল্লামা আনওয়ার শাহ কাশ্মিরী র.বলেন, উলামায়ে কেরাম উমর রা. এর মুয়াফাকাত গণনা করে ২০টির মত স্থান পেয়েছেন। –ফয়যুল বারী –৪/১৫৭

কেউ কেউ ২১টি ক্ষেত্রের কথা উল্লেখ করেছেন। যেমন– আল্লামা সুয়ুতী র. তারীখুল খুলাফায় বর্ণনা করেছেন। –বুখারীর হাশিয়া : পৃষ্ঠা ৫৮

وافقت في ثلاث : বুখারীর ব্যাখ্যাগ্রন্থ কিরমানীতে আছে, এর অর্থ হল وافقني ربي অর্থাৎ, আমার প্রভু তিন স্থানে আমার সমর্থন করেছেন। কিন্তু আদবের প্রতি লক্ষ্য করে موافقت বা আনুকুল্যের অথবা সমর্থনের সম্বোধন করেছেন নিজের দিকে। – হাশিয়ায়ে বুখারী : ৫৮।

وَقَالَ ابْنُ أَبِي مَرْيَمَ أَخْبَرَنَا يَحْيَى بْنُ أَيُّوبَ حَدَّثَنِي حُمَيْدٌ سَمِعْتُ أَنَسًا عَنْ عُمَرَ ইবনে আবু মরিয়ম (সাঈদ ইবনে মুহাম্মদ ইবনে হাকাম ইবনে আবু মরিয়ম মিসরী) র.- ইয়াহইয়া ইবনে আইয়ূব-হুমাইদ- আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন যে, উমর রা. আমার কাছে এরূপ বলেছেন।

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. কিতাবুস সালাতের ৫৮ পৃষ্ঠায় আলোচনা করতে গিয়ে এ বিষয়টিও উল্লেখ করেছেন। সেখানে একটি কপিতে এরূপও আছে – وقال أبوعبد الله وقال البخاري وابو عبد الله هو البخاري وَقَالَ ابْنُ أَبِي مَرْيَمَ الخ।

## بَاب وَإِذْ يَرْفَعُ إِبْرَاهِيمُ الْقَوَاعِدَ مِنْ الْبَيْتِ وَإِسْمَاعِيلُ رَبَّنَا تَقَبَّلْ مِنَّا إِنَّكَ أَنْتَ السَّمِيعُ الْعَلِيمُ الْقَوَاعِدُ أَسَاسُهُ وَاحِدَتُهَا قَاعِدَةٌ وَالْقَوَاعِدُ مِنْ النِّسَاءِ وَاحِدُهَا قَاعِدٌ

**২২৬৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(সে সময়কে স্মরণ কর,) যখন ইবরাহীম ও ইসমাঈল আ. কা'বা গৃহের প্রাচীর তুলছিল, তখন তারা দোআ করছিল, হে আমাদের প্রতিপালক! আমাদের এই আমল কবূল করুন, নিশ্চয় আপনি সর্বশ্রোতা, সর্বজ্ঞাতা।" -২ : ১২৭, পারা ১, রুকূ ১৫

আলকাওয়ায়িদ (الْقَوَاعِدُ) অর্থ ভিত্তি, একবচনে قَاعِدَةٌ তা সহকারে আসে। আল কাওয়ায়িদ মহিলাদের সম্পর্কে বলা হলে এর অর্থ বৃদ্ধা নারী, যে গর্ভ ও মাসিকের অযোগ্য হয়ে পড়েছে। তখন এর একবচন قَاعِدٌ (তা ছাড়া) হবে حائض এর ওযনে।

**حَدَّثَنَا** إِسْمَاعِيلُ قَالَ حَدَّثَنِي مَالِكٌ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ سَالِمِ بْنِ عَبْدِ اللَّهِ أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ مُحَمَّدِ بْنِ أَبِي بَكْرٍ أَخْبَرَ عَبْدَ اللَّهِ بْنَ عُمَرَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ أَلَمْ تَرَيْ أَنْ قَوْمَكِ بَنَوْا الْكَعْبَةَ وَاقْتَصَرُوا عَنْ قَوَاعِدِ إِبْرَاهِيمَ فَقُلْتُ يَا رَسُولَ اللَّهِ أَلَا تَرُدُّهَا عَلَى قَوَاعِدِ إِبْرَاهِيمَ قَالَ لَوْلَا حِدْثَانُ قَوْمِكِ بِالْكُفْرِ فَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ عُمَرَ لَئِنْ كَانَتْ عَائِشَةُ سَمِعَتْ هَذَا مِنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا أُرَى رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ تَرَكَ اسْتِلَامَ الرُّكْنَيْنِ اللَّذَيْنِ يَلِيَانِ الْحِجْرَ إِلَّا أَنَّ الْبَيْتَ لَمْ يُتَمَّمْ عَلَى قَوَاعِدِ إِبْرَاهِيمَ

১১. ইসমাঈল র........ নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিনী আয়েশা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (হযরত আয়েশা রা. কে সম্বোধন করে) ইরশাদ করেন, তোমার কি জানা নেই যে, তোমার সম্প্রদায় (কুরাইশ) কা'বা তৈরি করেছে এবং ইবরাহীম আ. -এর ভিত্তি থেকে ছোট নির্মাণ করেছে?" আয়েশা রা. বলেন, আমি বললাম, ইয়া রাসূলাল্লাহ! আপনি কি ইবরাহীম আ. -এর ভিত্তির উপর কা'বাকে পুন : প্রতিষ্ঠিত করতে পারেন না? তিনি বললেন, যদি তোমার গোত্রের কুফরীর যামানা নিকট অতীতে না হত। (অর্থাৎ, তোমার সম্প্রদায় যদি কাছাকাছি সময়ে কুফর থেকে বেরিয়ে না আসত তাহলে আমি নিশ্চয়ই তা করতাম।) এ কথা শুনে আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. বললেন, যদি আয়েশা রা. একথা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হতে শুনে থাকেন, ( নিঃসন্দেহে তিনি শুনেছেন। কারণ, তিনি সিদ্দীকা- মহাসত্যবাদিনী ও স্মরনশক্তিসম্পন্না ছিলেন।) তবে আমার মনে হয় যে, এ কারণেই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হাতিমের দিকের দুই রোকনে (অর্থাৎ, হাতীমের সাথে মিলিত যে প্রাচীরের রোকন- রোকনে ইরাকী ও রোকনে শামী, তাওয়াফের সময়) তা চুম্বন বর্জন করেছেন। কারণ, বাইতুল্লাহ ইবরাহীম আ. -এর ভিত্তির উপর সম্পূর্ণভাবে নির্মিত নয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট অর্থাৎ, واقتصروا من قواعد إبراهيم বাক্যে।

হাদীসটি কিতাবুল হজ্জে ২১৫ পৃষ্ঠায় এসেছে।

حدثان : হা এর নিচে যের, দাল সাকিন, ফা-এর উপর যবর। মাসদার। حدث يحدث حدوثا وحدثانا من نصر নতুন সৃষ্টি হওয়া, সূচনা হওয়া।

لَوْلَا حِدْثَانُ قَوْمِكِ بِالْكُفْرِ : যদি তোমার কওমের কুফরের জমানা নিকটবর্তী না হত, তাদের কুফরীর জমানা যদি পুরনো হত। এটি মুবতাদা। এর খবর উহ্য, অর্থাৎ, موجود। অর্থাৎ, তাদের কুফরের জমানা নিকটবর্তী। তা না হলে আমি এটিকে হযরত ইবরাহীম আ. এর ভিত্তির উপর নিয়ে যেতাম।

ماأرى -হামযায় পেশ। অর্থাৎ, আমি মনে করি না। الحجر হা এর নিচে যের, জীম সাকিন। হাতীম। কাবার পশ্চিম দিকের গোল প্রাচীর। তাছাড়া হিজর সামূদের সে স্থানকেও বলা হয় যেটি শাম ও মদীনার মাঝে অবস্থিত। তাবুক যুদ্ধের সময় এটি পথিমধ্যে পড়ে। এখানে প্রথম অর্থটিই উদ্দেশ্য।

## بَاب قَوْله تَعَالَى قُولُوا آمَنَّا بِاللَّه وَمَا أُنْزِلَ إِلَيْنَا

**২২৬৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমরা বলো, আমরা আল্লাহতে ঈমান এনেছি এবং যা আমাদের প্রতি নাযিল হয়েছে তার প্রতিও।"-২ : ১৩৬

বুখারীর অধিকাংশ শরহে باب শব্দটি তানভীন সহকারে। أى هذا باب আল্লামা আইনী র. বলেন, আবু যরের রেওয়ায়াত ছাড়া অন্য কোন বিবরণে باب শব্দটি নেই। আল্লাহ তা'আলার বাণী قولوا آمنا -পারা-১, রুকু-১৬ দ্বারা উদ্দেশ্য কুরআন মজীদ। قولوا দ্বারা সম্বোধন করা হয়েছে মুসলিমদের প্রতি।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا عُثْمَانُ بْنُ عُمَرَ أَخْبَرَنَا عَلِيُّ بْنُ الْمُبَارَكِ عَنْ يَحْيَى بْنِ أَبِي كَثِيرٍ عَنْ أَبِي سَلَمَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كَانَ أَهْلُ الْكِتَابِ يَقْرَءُونَ التَّوْرَاةَ بِالْعِبْرَانِيَّةِ وَيُفَسِّرُونَهَا بِالْعَرَبِيَّةِ لِأَهْلِ الْإِسْلَامِ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا تُصَدِّقُوا أَهْلَ الْكِتَابِ وَلَا تُكَذِّبُوهُمْ وَقُولُوا آمَنَّا بِاللَّهِ وَمَا أُنْزِلَ إِلَيْنَا الْآيَةَ

১২. মুহাম্মদ ইবনে বাশ্‌শার..হযরত আবু হোরায়রা রা. থেকে বর্ণিত, তিনি বলেন,আহলে কিতাব (ইয়াহুদীরা) তাওরাত ইবরানী তথা হিব্রু ভাষায় পড়ত আর মুসলমানদের নিকট এর ব্যাখ্যা দিত আরবীতে। ফলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফরমালেন, তোমরা আহলে কিতাবের সত্যায়ন ও মিথ্যাপ্রতিপন্নতা কিছুই করো না। বরং (হে মুসলিমরা!) তোমরা বলো,আমরা ঈমান রাখি আল্লাহতে এবং আমাদের প্রতি নাযিলকৃত হুকুমের প্রতি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট অর্থাৎ, إِلَيْنَا آمَنَّا بِاللَّهِ وَمَا أُنْزِلَ বাক্যে।

হাদীসটি ইমাম বুখারী র. আল ইতিসামে ১০৯৪, তাওহীদে ১১২৫, তাফসীরে ৬৪৪ পৃষ্ঠায় উল্লেখ করেছেন।

**আসমানী কিতাবগুলো সম্পর্কে নীরবতার নির্দেশ**

মুসলিমদের জন্য কুরআন মাজীদের প্রতি ঈমান আনয়নের সঙ্গে সঙ্গে অতীতের আসমানী কিতাবসমূহের প্রতি ঈমান আনয়ন করাও জরুরী। যেমন– প্রথম পারার ১ম রুকুতে মুমিনের গুণাবলীতে স্পষ্টাকারে বলা হয়েছে- وَالَّذِينَ يُؤْمِنُونَ بِمَا أُنْزِلَ إِلَيْكَ وَمَا أُنْزِلَ مِنْ قَبْلِكَ وَبِالْآخِرَةِ هُمْ يُوقِنُونَ (٤) পার্থক্য শুধু এতটুকু যে, পূর্ববর্তী কিতাবগুলোর প্রতি ইজমালী ঈমান আনা যথেষ্ট যে, আল্লাহ তা'আলা আম্বিয়া আ. এর প্রতি অবশ্যই কিতাবাদি নাযিল করেছেন। সেসব কিতাবে আল্লাহ তা'আলা যা কিছু অবতীর্ণ করেছিলেন তার সবই হক ছিল। তৎকালীন সময়ে সেগুলোর উপর আমল করাই ওয়াজিব ছিল। কিন্তু কুরআন অবতীর্ণ হবার পর যেহেতু পূর্বেকার সময়ের কিতাব রহিত হয়ে গেছে সেহেতু এখন শুধু কুরআন মাজীদের উপরই আমল চলবে।

যেহেতু তাওরাতে বিকৃতি সাধন হয়েছিল, সেটি তার আসলরূপে ছিল না, সেহেতু প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মুসলিমদেরকে বিরত থাকার বা নীবরতা অবলম্বনের নির্দেশ দিয়েছিলেন। কারণ, ইয়াহুদীরা যা কিছু বলবে সেগুলো দু'অবস্থা শূন্য হবে না। আপনি সেগুলোকে বিশ্বাস করবেন অথচ বাস্তবে সেগুলো সহীহ নয় বরং বিকৃত। আবার এটাও হতে পারে যে, আপনি সেগুলোকে মিথ্যা প্রতিপন্ন করলেন অথচ বাস্তবে সেগুলো সঠিক সত্য। তাহলে তো আপনি হবেন সমালোচিত। যেহেতু আম্বিয়ায়ে কেরামের আহকাম ও শরীয়তে শাখাগত ব্যবধান ছিল সেহেতু নীরবতা অবলম্বন করাই আবশ্যক।

## بَاب قَوْلِه تَعَالَى سَيَقُولُ السُّفَهَاءُ مِنْ النَّاسِ مَا وَلَّاهُمْ عَنْ قِبْلَتِهِمْ الَّتِي كَانُوا عَلَيْهَا قُلْ لِلَّهِ الْمَشْرِقُ وَالْمَغْرِبُ يَهْدِي مَنْ يَشَاءُ إِلَى صِرَاطٍ مُسْتَقِيمٍ

বুখারী ৬৪৪

**২২৬৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "নির্বোধ লোকেরা শীঘ্রই বলবে যে, তারা এ যাবত যে কিবলা অনুসরণ করে আসছিল তা (বাইতুল মুকাদ্দাস) থেকে তাদেরকে কিসে ফিরিয়ে দিল? বল : মাশরিক ও মাগরিব আল্লাহরই। তিনি যাকে ইচ্ছা সরল-সোজা পথে পরিচালিত করেন।"-২ : ১৪২

**ব্যাখ্যা :** سفهاء শব্দটি سفيه এর বহুবচন। অর্থ বেওকুফ-নির্বোধ। من الناس দ্বারা উদ্দেশ্য ইয়াহুদী সম্প্রদায়। কারণ কিবলা পরিবর্তন হলে তারাই সবচে বেশি হাঙ্গামা করেছিল। তাদের ধারণা ছিল কিবলা বাইতুল মুকাদ্দাস। এটা কখনোই রহিত হতে পারে না। কারো কারো মতে এর দ্বারা উদ্দেশ্য মুনাফিক গোষ্ঠী। কারণ মুসলমানদের বিরুদ্ধে প্রশ্নোত্থাপনের ফিকিরে তারাই সর্বদা লেগে থাকত। কোন কোন মুফাসসির এর দ্বারা উদ্দেশ্য করেন মুশরিকদের। কারণ, কিবলা পরিবর্তন হলে তারা বলেছিল, মুহাম্মদের ব্যাপারটিই বিস্ময়কর! কারণ, তিনি স্বীয় বাপ-দাদাদের কিবলা (হযরত ইবরাহীম আ. ও ইসমাঈল আ. এর কিবলা বাইতুল্লাহকে) ছেড়ে দিয়েছেন। পরে আবার সেটির দিকেই প্রত্যবর্তন করেছেন। এতে বুঝা যায় শীঘ্রই আবার তাদের পিতৃবর্গের ধর্ম গ্রহণ করবেন। যেমন– আল্লামা আইনী র. বলেছেন-

وهم اليهود لكراهتهم التوجه الي الكعبة وانهم لايرون النسخ وقيل المنافقون يحرصهم علي الطعن والاستهزاء وقيل المشركون قالوا رغب عن قبلة ابائه ثم رجع اليها والله ليرجعن الي دينهم- العمدة-١٨ص٩٤

حَدَّثَنَا أَبُو نُعَيْمٍ سَمِعَ زُهَيْرًا عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ صَلَّى إِلَى بَيْتِ الْمَقْدِسِ سِتَّةَ عَشَرَ شَهْرًا أَوْ سَبْعَةَ عَشَرَ شَهْرًا وَكَانَ يُعْجِبُهُ أَنْ تَكُونَ قِبْلَتُهُ قِبَلَ الْبَيْتِ وَأَنَّهُ صَلَّى أَوْ صَلَّاهَا صَلَاةَ الْعَصْرِ وَصَلَّى مَعَهُ قَوْمٌ فَخَرَجَ رَجُلٌ مِمَّنْ كَانَ صَلَّى مَعَهُ فَمَرَّ عَلَى أَهْلِ الْمَسْجِدِ وَهُمْ رَاكِعُونَ قَالَ أَشْهَدُ بِاللَّهِ لَقَدْ صَلَّيْتُ مَعَ

النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قِبَلَ مَكَّةَ فَدَارُوا كَمَا هُمْ قِبَلَ الْبَيْتِ وَكَانَ الَّذِي مَاتَ عَلَى الْقِبْلَةِ قَبْلَ أَنْ تُحَوَّلَ قِبَلَ الْبَيْتِ رِجَالٌ قُتِلُوا لَمْ نَدْرِ مَا نَقُولُ فِيهِمْ فَأَنْزَلَ اللَّهُ وَمَا كَانَ اللَّهُ لِيُضِيعَ إِيمَانَكُمْ إِنَّ اللَّهَ بِالنَّاسِ لَرَءُوفٌ رَحِيمٌ

১৩. আবূ নুআঈম র........ বারা (ইবনে আযিব) রা. সূত্রে বর্ণিত যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (মদীনাতে) ষোল অথবা সতের মাস যাবত বায়তুল মুকাদ্দাসের দিকে মুখ করে নামায আদায় করেন। অথচ নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বাইতুল্লাহর দিকে তার কিবলা হোক তা তিনি (স্বভাবত) পছন্দ করতেন। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আসরের নামায কাবার দিকে মুখ ফিরিয়ে আদায় করেন, অথবা (রাবীর সন্দেহ) তিনি আসরের নামায বাইতুল্লাহর দিকে মুখ ফিরিয়ে আদায় করেন। তাঁর সাথে নামায আদায় করেন একটি দল। তাদের মধ্য থেকে এক সাহাবী (যিনি তাঁর সাথে নামায পড়েছিলেন) বেরিয়ে গেলেন এবং যখন মদীনার আরেক মসজিদে নামাযরত লোকদের নিকট দিয়ে গেলেন তখন তারা (বাইতুল মুকাদ্দাসের দিকে মুখ করে) রুকূ অবস্থায় ছিলেন। তিনি বললেন, আমি আল্লাহকে সাক্ষী রেখে বলছি যে, আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে মক্কার দিকে মুখ করে নামায আদায় করেছি। এতদশ্রবনে তাঁরা যে অবস্থায় ছিলেন, সে অবস্থায় বাইতুল্লাহর দিকে ফিরে গেলেন। আর যারা কিবলা বাইতুল্লাহর দিকে পরিবর্তনের পূর্বে বাইতুল মুকাদ্দাসের দিকে নামায় আদায় করে মারা গিয়েছেন, শহীদ হয়েছেন, তাদের সম্পর্কে আমরা কি বলব তা আমাদের জানা ছিল না। তখন আল্লাহ্ তা'আলা এ আয়াত নাযিল করেন– وَمَا كَانَ اللَّهُ لِيُضِيعَ إِيمَانَكُمْ إِنَّ اللَّهَ بِالنَّـــاسِ لَرَءُوفٌ رَحِيمٌ "আল্লাহ্ এরূপ নন যে, তোমাদের ঈমানকে (তোমাদের নামাযকে) তিনি ব্যর্থ করে দিবেন, নিশ্চয় আল্লাহ মানুষের প্রতি দয়ার্দ্র, পরমদয়ালু।"-২ : ১৪৩

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল صلى إلى بيت المقدس বাক্যে স্পষ্ট।

হাদীসটি কিতাবুল ঈমান ১০ ও তাফসীরে ৬৪৪ পৃষ্ঠায় এসেছে।

قبل البيت : ক্বাফ এর নিচে যের, বা এর উপর যবর। বাইতুল্লাহর দিকে।

صلوة العصر : যবর যোগে। صلاها এর যমীরে মনসূব থেকে বদল।

فخرج رجل : তিনি হলেন হযরত আব্বাদ ইবনে বিশর বা আব্বাদ ইবনে নাহীক রা.।

**কিবলা পরিবর্তন**

কিবলা পরিবর্তন সংক্রান্ত ৫টি আলোচ্য বিষয় রয়েছে।

**১. তারিখ**

অর্থাৎ, কিবলা পরিবর্তনের হুকুম কোন বছর, কোন মাসে হয়েছে? এর উত্তর হল– দ্বিতীয় হিজরীর ১৫ই রজব সোমবার দিন কিবলা পরিবর্তন তথা বাইতুল্লাহ্ শরীফের দিক মুখ করার নির্দেশ অবতীর্ণ হয়।

**২. কিবলা পরিবর্তনের স্থান**

অর্থাৎ, কিবলা পরিবর্তনের হুকুম সর্বপ্রথম কোথায় হয়েছে? মসজিদে নব্বীতে? না মসজিদে বনু সালামায়? এ প্রসঙ্গে দুটি উক্তি গুরুত্বপূর্ণ। উভয় পক্ষে প্রমাণাদি রয়েছে। প্রসিদ্ধ উক্তি হল, বনু সালামা গোত্রে বিশর ইবনে বারার ইনতিকাল হয়েছিল। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সেখানে জানাযা নামায পড়ার জন্য গিয়েছিলেন। এ স্থানটি ছিল মসজিদে নব্বী থেকে তিন মাইল দূরে। জানাযা থেকে অবসর গ্রহণের পর উপস্থিত খাবার গ্রহণ করার জন্য আবেদন জানানো হয়। তিনি সে দাওয়াত মঞ্জুর করেন। ইতিমধ্যেই জোহর নামাযের সময় হয়ে যায়। প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মসজিদে বনু সালামায় জোহরের নামায আদায় করেন। দু'রাকআত পর নামাযের মধ্যেই বাইতুল্লার দিকে মুখ ফিরানোর নির্দেশ এসে যায়। তখন প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাহাবায়ে কেরামসহ বাইতুল্লাহর দিকে মুখ ফেরান। সমস্ত নামাযীর কাতারগুলো আগে পিছে হয়ে যায়। একারণে আজ পর্যন্ত সে মসজিদে দুটি মিহরাব তৈরি আছে। মসজিদে বনু সালামাকে মসজিদে যুলকিবলাতাইন বলা হয়। সীরাত ও ইতিহাস বিশেষজ্ঞগণ তাই বলেন। হাফিজ আসকালানী র. এর নিকট এটাই সর্বাধিক গ্রহনযোগ্য বা প্রধান। এ উক্তির উপর ভিত্তি করলে

রেওয়ায়াতগুলোর মাঝে সামঞ্জস্য বিধান হবে এভাবে– যিনি বর্ণনা করেছেন যে, সর্বপ্রথম বাইতুল্লাহর দিকে ফিরে জোহরের নামায আদায় করা হয়েছে। তিনি কিবলা পরিবর্তনের শুরুর দিকের কথা লক্ষ্য করেছেন এবং মসজিদে বনু সালামা তথা মসজিদে কিবলাতাইনের জোহরের নামাযের কথা উদ্দেশ্য করেছেন। আর যিনি আসরের নামায প্রথম বলেছেন যেমন বুখারীর এ রেওয়ায়াত এবং কিতাবুল ঈমানের বিবরণ–তার উদ্দেশ্য হল, মসজিদে নব্বীতে সর্বপ্রথম বাইতুল্লাহর দিকে ফিরে আসরের নামায আদায় করা হয়েছে। অথবা বলা হবে, সর্বপ্রথম যে পূর্ণাঙ্গ নামায বাইতুল্লাহর দিকে ফিরে আদায় করা হয়েছে সেটি হল আসরের নামায।

কিবলা পরিবর্তনের স্থান সংক্রান্ত দ্বিতীয় উক্তি হল, আল্লামা সূয়ূতী, আল্লামা আলূসী প্রমুখের। তাঁদের মতে সর্বপ্রথম কিবলা পরিবর্তনের হুকুম হয়েছে মসজিদে নব্বীতে।

অতঃপর এ ব্যাপারে মতবিরোধ আছে যে, জোহরের পূর্বে হয়েছে? এবং রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সর্বপ্রথম বাইতুল্লাহর দিকে ফিরে জোহরের নামায আদায় করেছেন? যেমন তাবারানীর মুজামে কবীর ও মুসনাদে বাযযারের সূত্রে মাজমাউয যাওয়াইদ গ্রন্থকার একটি হাদীস বর্ণনা করেছেন। যার সারমর্ম হল– আবু সাঈদ ইবনুল মুআল্লা বর্ণনা করেন, আমাদের অভ্যাস ছিল যখন আমরা কোথাও মসজিদের পাশ দিয়ে যেতাম তখন মসজিদে গিয়ে কিছু নফল আদায় করতাম। ঘটনাক্রমে একদিন আমি আর আমার এক সাথী মসজিদে নব্বীর পাশ দিয়ে যাচ্ছিলাম। জোহরের আগের সময় ছিল। দেখলাম, প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মিম্বরের উপর তাশরীফ নিয়েছেন। তাঁর সামনে একটি সমাবেশ। আমি মনে মনে বললাম, আজকে কোন নতুন বিষয় হচ্ছে মনে হয়। এজন্য আমিও সে মজলিসে শরীক হলাম। তখন আমরা শুনলাম, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তিলাওয়াত করছেন قَدْ نَرَى تَقَلُّبَ وَجْهِكَ فِـي الـسَّمَاءِ (١٤٤) সারমর্ম হল– আল্লাহ তা'আলা কাবাগৃহকে কিবলা নির্ধারণ করেছেন। আবু সাঈদ বলেন, অর্থাৎ, আমি স্বীয় সাথীকে বললাম,

تعال نركع ركعتين قبل ان ينزل رسول الله صلي الله عليه وسلم فنكون اول من صليناهما ثم نزل رسول الله صـــلي الله عليه وسلم فصلي الناس الظهر يومئذ ......

এ হাদীসটি আল্লামা আলূসী র.ও বর্ণনা করেছেন।–রূহুল মাআনী : ২/১০

অর্থাৎ, আমি আমার সাথীকে বললাম, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মিম্বর থেকে নিচে অবতরণের পূর্বেই আমরা দু'রাকআত আদায় করে নেই। যাতে আমরা সবার পূর্বে নামায আদায়কারী হই (অর্থাৎ, বাইতুল্লাহর দিকে)। ফলে আমরা দুজন দু'রাকআত আদায় করে নেই। এরপর নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মিম্বর থেকে অবতরণ করেন এবং জোহরের নামায পড়ান।

এ রেওয়ায়াতের আলোকে একটি বিষয় জানা গেল যে, কিবলা পরিবর্তনের হুকুম জোহরের নামাযের পূর্বে হয়েছে। তাছাড়া আরেকটি বিষয়ও জানা গেল যে, কাবা ঘরের দিকে ফিরে পূর্ণ নামায যেটি আদায় করা হয়েছে সেটি হল জোহরের নামায।

কিন্তু বুখারী শরীফের উক্ত রেওয়ায়াত দ্বারা জানা যায় যে, সর্বপ্রথম বাইতুল্লাহ শরীফের দিকে ফিরে আসরের নামায আদায় করা হয়েছে। স্পষ্ট বিষয়, পারস্পারিক বিরোধকালে বুখারী শরীফের রেওয়ায়াতের প্রাধান্য হবে।

**বিরোধাবসান :** যিনি বলেছেন কাবা ঘরের দিকে ফিরে সর্বপ্রথম জোহরের নামায আদায় করা হয়েছে। তিনি কিবলা পরিবর্তনের সূচনার দিকে লক্ষ্য করেছেন এবং মসজিদে বনী সালামার জোহরের নামায উদ্দেশ্য করেছেন। আর বুখারীর হাদীসে আসরের নামাযকে 'প্রথম' সাব্যস্ত করা হয়েছে। এর উদ্দেশ্য হল, মসজিদে নব্বীতে সর্বপ্রথম আসরের নামায কাবা শরীফের দিকে ফিরে আদায় করা হয়েছে।

অথবা বলা হবে, সর্বপ্রথম পূর্ণ কাবার দিকে ফিরে আসরের নামায আদায় করা হয়েছে। কুবাবাসীরা ফজরের নামাযের সময় কিবলা পরিবর্তনের কথা জানতে পারেন। অতএব জোহর আসর ও ফজর সংক্রান্ত বিভিন্নমুখী রেওয়ায়াতগুলোর মাঝে সুন্দরভাবে সামঞ্জস্য বিধান হয়ে যায়।

**৩. কিবলা পরিবর্তনের সময়**

অর্থাৎ, কিবলা পরিবর্তনের হুকুম যখন হয়েছিল তখন কি জোহরের সময় ছিল, না আসরের সময়, না এতদুভয়ের মধ্যবর্তী সময়?

এর উত্তর দ্বিতীয় আলোচনা কিবলা পরিবর্তনের স্থান – এ এসে গেছে।

**৪. হিজরতের পূর্বে কিবলা কি ছিল?**

অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হিজরতের পূর্বে কোনদিকে ফিরে নামায পড়তেন?

এ প্রসঙ্গে তিনটি উক্তি পাওয়া যায়।

১. বিভিন্ন কিতাবে হযরত ইবনে আব্বাস রা. এর রেওয়ায়াতে পাওয়া যায় যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হিজরতের পূর্বে বাইতুল মুকাদ্দাসের দিকেই ফিরে নামায পড়তেন। অবশ্য এদিকে খেয়াল রাখতেন যেন কাবা সামনে থাকে। ইমাম হাকেম র. প্রমুখ হযরত ইবনে আব্বাস রা. এর এ রেওয়ায়াতটিকে সহীহ বলে মন্তব্য করেছেন। –ফাতহুল বারী : ১/ ৮৫, কাস্তাল্লানী : ১/১০৩

২. রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হিজরতের পূর্বে শুধু বাইতুল মুকাদ্দাসকে সামনে রাখতেন।

৩. তৃতীয় উক্তি হল মক্কা মুয়াজজমায় অবস্থানকালে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বাইতুল্লাহর দিকেই মুখ ফিরাতেন। হিজরত করে মদীনা মুনাওয়ারায় তাশরীফ আনয়নের পর বাইতুল মুকাদ্দাসকে কিবলা বানানোর নির্দেশ দেয়া হয়। হাফিজ আসকালানী র. এই তৃতীয় উক্তিটিকে দুর্বল সাব্যস্ত করেছেন। কারণ, তাতে বার বার হুকুম রহিত হওয়া আবশ্যক হয়। অতএব প্রথমোক্তিটি বিশুদ্ধতম ও শক্তিশালী। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

**৫. মদীনা মুনাওয়ারায় বাইতুল মুকাদ্দাসকে কিবলা বানানোর মেয়াদ কত সময় ছিল?**

এ প্রসঙ্গে তিন ধরনের রেওয়ায়াত পাওয়া যায়। বুখারী শরীফের এ রেওয়ায়াতে ১৬ অথবা সতের মাসের উল্লেখ সংশয় সহকারে পাওয়া যায়। মুসলিম, নাসাঈ ও মুসনাদে আহমদ ইবনে হাম্বলে সংশয় ছাড়া ১৬ মাসের উল্লেখ রয়েছে। কোন কোন রেওয়ায়াতে ১৭-এর উল্লেখ রয়েছে। বাহ্যত এগুলো বিরোধ মনে হচ্ছে।

সামঞ্জস্য বিধান এভাবে করা হয়েছে যে, সর্বসম্মত বিষয় হল যে, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম রবিউল আওয়াল মাসে মদীনা মুনাওয়ারায় তাশরীফ আনয়ন করেছেন। হযরত ইবনে আব্বাস রা.-এর রেওয়ায়াত অনুযায়ী তিনি ১২ই রবিউল আওয়াল সোমবার মদীনা মুনাওয়ারায় পৌঁছেন। সংখ্যাগরিষ্ঠের বিশুদ্ধ উক্তি হল, পরবর্তী বছর রজব মাসে কিবলা পরিবর্তনের হুকুম আসে। অতএব ১২ই রবিউল আওয়াল থেকে ১৫ই রজব পর্যন্ত ১৬ মাস ৩ দিন হয়। এবার যারা মদীনায় প্রবেশের মাস অর্থাৎ, রবিউল আওয়াল মাস এবং কিবলা পরিবর্তনের মাস তথা রজব উভয়টিকে স্বতন্ত্র গণ্য করেছেন তারা ১৭ মাস উল্লেখ করেছেন। যারা উভয় মাস মিলিয়ে এক গণ্য করেছেন, ভাংতিটুকু ছেড়ে দিয়েছেন তারা ১৬ মাস উল্লেখ করেছেন। যাদের সন্দেহ ছিল তাঁরা সংশয় সহ বর্ণনা করেছেন।–ফাতহুল বারী, ১/৯০, উমদা : ১/২৪৫

## بَاب قَوْلِهِ تَعَالَى وَكَذَلِكَ جَعَلْنَاكُمْ أُمَّةً وَسَطًا لِتَكُونُوا شُهَدَاءَ عَلَى النَّاسِ وَيَكُونَ الرَّسُولُ عَلَيْكُمْ شَهِيدًا

২২৬৮. **অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "এভাবে আমি তোমাদেরকে (মুসলিমদেরকে) এক মধ্যপন্থী (ন্যায়পন্থী) জাতিরূপে প্রতিষ্ঠিত করেছি, যাতে তোমরা মানব জাতির জন্য সাক্ষীস্বরূপ হও এবং রাসূল তোমাদের জন্য সাক্ষী হয়।"-পারা ২, রুকূ ১, ২ : ১৪৩

**ব্যাখ্যা :** وسط শব্দটির অর্থ আসে শ্রেষ্ঠ-উত্তম। উম্মতে ওয়াসাত দ্বারা উদ্দেশ্য হল এরূপ একটি উঁচু মর্যাদাসম্পন্ন দল, যারা ইনসাফের উপর প্রতিষ্ঠিত এবং বিভিন্ন জাতির উপর নেতৃত্বের মর্যাদা রাখে।

**বিদআতীদের মূর্খতা ও বেওকুফী**

কোন কোন বিদআতী বলে (١٤٣) وَيَكُونَ الرَّسُولُ عَلَيْكُمْ شَهِيدًا আয়াতে আল্লাহ তা'আলা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে উম্মতের উপর সাক্ষী বানিয়েছেন বলে উল্লেখ করেছেন। এতে বুঝা গেল, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম প্রতিটি উম্মতের সাথে থাকেন, তাদের সমস্ত চাল চলন, গতি-স্থিতি প্রত্যক্ষ করেন। অন্যথায় তো তিনি সাক্ষী হতে পারেন না। এতে প্রমাণিত হল যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম প্রতিটি স্থানে সর্বদা বিদ্যমান থাকেন। হাযির-নাজির থাকেন।

**উত্তর :** এরূপ জ্ঞান ও বিচক্ষণতার উপর কান্নাকাটি করা উচিত। এটি চরম পর্যায়ের মূর্খতা যে, সাক্ষী শুধু সেই হতে পারে যে অকুস্থলে উপস্থিত থাকে এবং ঘটনা স্বচক্ষে দেখে। অথচ এ আয়াতের তাফসীরে হযরত আবু সাঈদ খুদরী রা.-এর উক্তি আসছে। যার শেষে আছে من يشهد لك فيقول محمد وامته فيشهدون انه قد بلغ ..... আল্লাহ তা'আলা বলবেন, হে নূহ! তোমার সাক্ষী কে? তখন হযরত নূহ আ. বলবেন, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও তার উম্মত। ফলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উম্মত সাক্ষী দিবে যে, হযরত নূহ আ. স্বীয় উম্মতের মাঝে তাবলীগ তথা দীন প্রচার করেছেন। অর্থাৎ, আল্লাহর বিধি-বিধান উম্মত পর্যন্ত পৌঁছে দিয়েছেন। (দ্রষ্টব্য, হাদীস নং ১২)

এবার সেসব বিদআতী মূর্খদের জিজ্ঞেস করুন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উম্মত নূহ আ.-এর জমানায় বিদ্যমান ছিল? তারা কি স্বচক্ষে দেখেছিল? না কি সত্য সংবাদদাতার সংবাদের উপর নিশ্চিত বিশ্বাস দেবার কারণে সাক্ষ্য দিয়েছে? উলামায়ে ইসলামের সিদ্ধান্ত হল, সাক্ষ্য দানের জন্য ঘটনা স্বচক্ষে প্রত্যক্ষ করা জরুরী নয়। ইয়াকীনের ফায়দা দেয় এরূপ জ্ঞান সাক্ষ্যদানের জন্য যথেষ্ট। কারণ কুরআনে হাদীসে আছে وَشَهِدَ شَاهِدٌ مِنْ أَهْلِهَا إِنْ كَانَ قَمِيصُهُ قُدَّ مِنْ قُبُلٍ فَصَدَقَتْ وَهُوَ مِنَ الْكَاذِبِينَ (٢٦) -পারা ১২, রুকু-১৩

এ আয়াতে সে ব্যক্তিকে সাক্ষী বলেছেন, যে যুলায়খার হস্তক্ষেপের ঘটনা স্বচক্ষে দেখেনি। শুধু আলামতের উপর ভিত্তি করে সাক্ষ্য দিয়েছিল। এতে বুঝা গেল সাক্ষ্য দানের জন্য স্বচক্ষে দেখা জরুরী নয়। এমনিভাবে যদি এক ব্যক্তি এক স্থানে মওজুদ না থাকে কিন্তু তার নিকট ঘটনার সংবাদ এরূপ নির্ভরযোগ্য মাধ্যমে পৌঁছে যা দ্বারা তার অন্তরে এর সত্যতার ইয়াকীন হয়ে যায় তার জন্য সাক্ষ্য প্রদান জায়েয আছে। এজন্য হিদায়া ২য় খণ্ডে ১৫৭ পৃষ্ঠায় আছে - انما يجوز للشاهد ان يشهد بالاشتهار وذلك بالتواتر واخبار من يثق به তাছাড়া এসব বিদআতি وَيَكُوْنَ الرَّسُوْلُ عَلَيْكُمْ شَهِيْدًا আয়াত দ্বারা যদি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হাযির -নাজির- প্রমান করে তবে তাদের উচিত গোটা উম্মতে মুহাম্মদী কে হাযির -নাজির বলা। কারণ لتكونوا شهداء আয়াত দ্বারা তো গোটা উম্মত উদ্দেশ্য। বরং রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তো শুধু উম্মতে মুহাম্মাদীর সাক্ষী, কিন্তু উম্মতে মুহাম্মদী তো সকল উম্মতের ব্যাপারে সাক্ষী। لتكونوا شهداء علي الناس আয়াত এ ব্যাপারে স্পষ্ট।

**حَدَّثَنَا** يُوسُفُ بْنُ رَاشِدٍ حَدَّثَنَا جَرِيرٌ وَأَبُو أُسَامَةَ وَاللَّفْظُ لِجَرِيرٍ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي صَالِحٍ وَقَالَ أَبُو أُسَامَةَ حَدَّثَنَا أَبُو صَالِحٍ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُدْعَى نُوحٌ يَوْمَ الْقِيَامَةِ فَيَقُولُ لَبَّيْكَ وَسَعْدَيْكَ يَا رَبِّ فَيَقُولُ هَلْ بَلَّغْتَ فَيَقُولُ نَعَمْ فَيُقَالُ لِأُمَّتِهِ هَلْ بَلَّغَكُمْ فَيَقُولُونَ مَا أَتَانَا مِنْ نَذِيرٍ فَيَقُولُ مَنْ يَشْهَدُ لَكَ فَيَقُولُ مُحَمَّدٌ وَأُمَّتُهُ فَتَشْهَدُونَ أَنَّهُ قَدْ بَلَّغَ وَيَكُونَ الرَّسُولُ عَلَيْكُمْ شَهِيدًا فَذَلِكَ قَوْلُهُ جَلَّ ذِكْرُهُ وَكَذَلِكَ جَعَلْنَاكُمْ أُمَّةً وَسَطًا لِتَكُونُوا شُهَدَاءَ عَلَى النَّاسِ وَيَكُونَ الرَّسُولُ عَلَيْكُمْ شَهِيدًا وَالْوَسَطُ الْعَدْلُ

১৪. ইউসুফ ইব্‌নে রাশিদ র......... আবু সাঈদ খুদরী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, কিয়ামতের দিন নূহ্ আ. - কে ডাকা হবে। তখন তিনি উত্তর দিবেন এ বলে - হে আমাদের রব! আমি আপনার পবিত্র দরবারে উপস্থিত। তখন আল্লাহ্ জিজ্ঞেস করবেন, তুমি কি আল্লাহর পয়গাম লোকদের পৌছে দিয়েছিলে? তিনি বলবেন, হ্যাঁ (আমি পৌঁছে দিয়েছিলাম)। এরপর তার উম্মতকে জিজ্ঞসা করা হবে,

নূহ আ. কি তোমাদের নিকট আল্লাহর পয়গাম পৌঁছে দিয়েছেন? তারা তখন বলবে, আমাদের কাছে কোন সতর্ককারী আগমন করেনি। তখন আল্লাহ তা'আলা (নূহ আ. কে) বলবেন, তোমার দাবির পক্ষে সাক্ষী কে? তিনি বলবেন, মুহম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং তার উম্মতগণ। তখন তারা সাক্ষ্য প্রদান করবে যে, নূহ আ. তাঁর উম্মতের নিকট আল্লাহর পয়গাম প্রচার করেছেন এবং রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাদের প্রতি সাক্ষ্য হবেন (যে, তারা সত্য সাক্ষী দিয়েছে)। এটাই আল্লাহর বাণী- وَكَذَلِكَ جَعَلْنَاكُمْ أُمَّةً وَسَطًا لِتَكُونُوا شُهَدَاءَ عَلَى النَّاسِ وَيَكُونَ الرَّسُولُ عَلَيْكُمْ شَهِيدًا দ্বারা উদ্দেশ্য। الْوَسَطُ শব্দের অর্থ উত্তম- উৎকৃষ্ট।

## بَاب قَوْلِهِ وَمَا جَعَلْنَا الْقِبْلَةَ الَّتِي كُنْتَ عَلَيْهَا إِلَّا لِنَعْلَمَ مَنْ يَتَّبِعُ الرَّسُولَ مِمَّنْ يَنْقَلِبُ عَلَى عَقِبَيْهِ وَإِنْ كَانَتْ لَكَبِيرَةً إِلَّا عَلَى الَّذِينَ هَدَى اللَّهُ وَمَا كَانَ اللَّهُ لِيُضِيعَ إِيمَانَكُمْ إِنَّ اللَّهَ بِالنَّاسِ لَرَءُوفٌ رَحِيمٌ বুখারী ৬৪৫

**২২৬৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আপনি এ যাবৎ যে কিবলার (বাইতুল মুকাদদাসের) অনুসরণ করছিলেন তা আমি এ উদ্দেশ্যে প্রতিষ্ঠিত করেছিলাম যাতে জানতে পারি, কে রাসূলের অনুসরণ করে এবং কে এর বিপরীত ফিরে যায়? আল্লাহ্ যাদের সৎপথে পরিচালিত করেন । যাদের আল্লাহ হেদায়াত করেছেন তারা ব্যতীত অপরের কাছে এটা কঠিন। আল্লাহ এমন নন যে, তোমাদের ঈমান (নামায) নষ্ট হতে দিবেন। নিশ্চয় আল্লাহ্ মানুষের প্রতি দয়ার্দ্র, পরম দয়ালু।"-পারা ২, ২ : ১৪৩

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ سُفْيَانَ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا بَيْنَا النَّاسُ يُصَلُّونَ الصُّبْحَ فِي مَسْجِدِ قُبَاءٍ إِذْ جَاءَ جَاءٍ فَقَالَ أَنْزَلَ اللَّهُ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قُرْآنًا أَنْ يَسْتَقْبِلَ الْكَعْبَةَ فَاسْتَقْبِلُوهَا فَتَوَجَّهُوا إِلَى الْكَعْبَةِ

১৫. মুসাদ্দাদ র......... ইবনে উমর রা. সূত্রে বর্ণিত, একদিন লোকেরা কুবা মসজিদে ফজরের নামায আদায় করছিলেন। এমন সময় এক আগন্তুক (আববাদ ইবনে বিশর রা.) এসে বললেন, আল্লাহ্ তা'আলা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি কুরআনের এ আয়াত নাযিল করেছেন যে, তিনি যেন কা'বার দিকে (নামাযে) মুখ করেন। কাজেই আপনারা কা'বার দিকে মুখ করে নিন। সে মুতাবিক লোকেরা কা'বার দিকে মুখ করে নেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল খুঁজে বের করা হয় أنزل الله..... বাক্য থেকে।

হাদীসটি সালাতে ৫৮ নং তাফসীরে ৬৪৫ পৃষ্ঠায় এসেছে।

## بَاب قَوْلِهِ قَدْ نَرَى تَقَلُّبَ وَجْهِكَ فِي السَّمَاءِ فَلَنُوَلِّيَنَّكَ قِبْلَةً تَرْضَاهَا فَوَلِّ وَجْهَكَ شَطْرَ الْمَسْجِدِ الْحَرَامِ إِلَى عَمَّا تَعْمَلُونَ

**২২৭০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "অবশ্যই আমি আপনার আকাশের দিকে তাকানোর বিষয়টি লক্ষ্য করছি....। তারা যা করে সে বিষয়ে আল্লাহ বেখবর নন।" পর্যন্ত।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مُعْتَمِرٌ عَنْ أَبِيهِ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمْ يَبْقَ مِمَّنْ صَلَّى الْقِبْلَتَيْنِ غَيْرِي

১৬. আলী ইব্‌নে আবদুল্লাহ র........ আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যারা উভয় কিবলার (কা'বা ও বায়তুল মুকাদ্দাস-এর) দিকে ফিরে নামায আদায় করেছেন তাদের মধ্যে আমি ছাড়া আর কেউ জীবিত নেই।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল খুঁজে বের করা হয় من صلى القبلتين বাক্য থেকে। কারণ, আয়াতে কিবলাতাইনের বিষয়টি রয়েছে। হাদীসটি ইমাম নাসাঈ র. বর্ণনা করেছেন। –উমদা

لم يبق : (কেউ অবশিষ্ট থাকেনি) দ্বারা উদ্দেশ্য হল আনসারী হোক বা মুহাজির যারা দু কিবলার দিকে ফিরে নামায পড়েছেন সেসব সাহাবীর মধ্য থেকে বসরায় কেউ অবশিষ্ট নেই। হযরত আনাস রা. তাঁর শেষ বয়সে একথা বলেছিলেন। তাঁর ওফাত হয়েছিল ৯০/৯১/৯৩ হিজরীতে। বিশুদ্ধতম উক্তি অনুযায়ী তাঁর বয়স হয়েছিল ১০৩ বছর। কারো কারো মতে ১৩০ বছর বয়সে তাঁর ওফাত হয়েছিল।

## بَاب قَوْلِه وَلَئِنْ أَتَيْتَ الَّذِينَ أُوتُوا الْكِتَابَ بِكُلِّ آيَةٍ مَا تَبِعُوا قِبْلَتَكَ إِلَى قَوْلِه إِنَّكَ إِذًا لَمِنَ الظَّالِمِينَ

**২২৭১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যাদের কিতাব দেওয়া হয়েছে আপনি যদি তাদের কাছে সকল দলীল পেশ করেন তবুও তারা আপনার কিবলার অনুসরণ করবে না; এবং আপনিও তাদের কিবলার অনুসারী নন এবং তারা পরস্পর পরস্পরের কিবলার অনুসারী নয়। আপনার কাছে জ্ঞান আসার পর আপনি যদি তাদের খেয়াল-খুশীর অনুসরণ করেন নিশ্চয়ই তখন আপনি জালিমদের অন্তর্ভুক্ত হবেন।"-২ : ১৪৫, পারা ২, রুকূ ১

**حَدَّثَنَا** خَالِدُ بْنُ مَخْلَدٍ حَدَّثَنَا سُلَيْمَانُ حَدَّثَنِي عَبْدُ اللَّهِ بْنُ دِينَارٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا بَيْنَمَا النَّاسُ فِي الصُّبْحِ بِقُبَاءٍ جَاءَهُمْ رَجُلٌ فَقَالَ إِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ أُنْزِلَ عَلَيْهِ اللَّيْلَةَ قُرْآنٌ وَأُمِرَ أَنْ يَسْتَقْبِلَ الْكَعْبَةَ أَلَا فَاسْتَقْبِلُوهَا وَكَانَ وَجْهُ النَّاسِ إِلَى الشَّأْمِ فَاسْتَدَارُوا بِوُجُوهِهِمْ إِلَى الْكَعْبَةِ

১৭. খালিদ ইবনে মাখলাদ র. ....... ইবনে উমর রা. সূত্রে বর্ণিত, একদা লোকেরা মসজিদে কুবায় ফজরের নামায আদায় করছিলেন। এমন সময় তাদের কাছে একজন লোক (আববাদ ইবনে বিশর রা.) এসে বলল, এই রাত্রে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপর কুরআনের আয়াত নাযিল হয়েছে এবং তিনি নির্দেশপ্রাপ্ত হয়েছেন কা'বার দিকে মুখ ফিরিয়ে নামায আদায় করার জন্য। অতএব আপনারাও কা'বার দিকে মুখ ফিরান। (হাদীসের রাবী ইবনে উমর রা. বলেন,) আর তখন লোকদের চেহারা শামের (বাইতুল মুকাদ্দাসের) দিকে ছিল। এরপর তারা তাদের চেহারা কা'বার দিকে ফিরিয়ে নিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল ইলতিযামী (আবশ্যকীয়ভাবে)। কারণ, আয়াতে কারীমায় আছে ما تبعوا قبلتك তথা ব্যর্থ এ ইয়াহুদীরা সমস্ত নিদর্শন ও দলীল প্রমাণাদি থাকা স্বত্ত্বেও আপনার কিবলা স্বীকার করবে না। তারা কাবার দিকে ফিরে নামায পড়বে না। এতে বুঝা যায়, ঈমানদাররা তা মেনে নিবে। এজন্য হাদীসে সুস্পষ্ট ভাষায় এসেছে– কুবাবাসী মেনে নিয়েছে। নামাযেই তারা কাবার দিকে ফিরে গেছে। হাদীস কেবল মাত্র বর্ণিত হয়েছে।

خالد بن مخلد : মাখলাদ শব্দটির মীমের উপর যবর, খা সাকিন। আলবাজালী আল কূফী।

وقد أنزل عليه الليلة قرآن : قرآن শব্দটি নাকিরা। কারণ, এখানে কুরআনের কোন অংশ উদ্দেশ্য قد نرى تقلب وجهك في السماء পর্যন্ত কয়েকটি আয়াত। গতকালের কিছু অংশ এবং তার সাথে সংশ্লিষ্ট সময়ের ক্ষেত্রে الليلة শব্দের প্রয়োগ হয়েছে রূপকার্থে।–কাসতাল্লানী

وقد امر : এখানে হামযার উপর পেশ। সীগা মাজহুল। অর্থাৎ, আল্লাহ তা'আলা তাঁর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে নির্দেশ দিয়েছেন।

ولئن أتيت أهواءهم : আয়াতে কারীমায় সম্বোধন করা হয়েছে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে। কিন্তু উদ্দেশ্য হল উম্মত। -উমদা

## بَاب قَوْلِه الَّذِينَ آتَيْنَاهُمْ الْكِتَابَ يَعْرِفُونَهُ كَمَا يَعْرِفُونَ أَبْنَاءَهُمْ وَإِنَّ فَرِيقًا مِنْهُمْ لَيَكْتُمُونَ الْحَقَّ إِلَى قَوْلِه فَلَا تَكُونَنَّ مِنْ الْمُمْتَرِينَ

**বুখারী ৬৪৫**

**২২৭২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি যাদের কিতাব (তাওরাত ও ইনজিল) দিয়েছি তারা তাঁকে সেরূপ জানে যেরূপ তারা নিজেদের সন্তানদের চিনে এবং তাদের একদল জেনে-শুনে সত্য গোপন করে থাকে। আর সত্য আপনার প্রভুর পক্ষ হতে। সুতরাং আপনি যেন সন্দেহ ও সংশয় পোষণকারীদের অন্তর্ভুক্ত না হন।"-পারা ২, রুকূ ১, ২ : ১৪৬-১৪৭

**ব্যাখ্যা :** الَّذِينَ آتَيْنَاهُمُ الْكِتَابَ মুবতাদা يَعْرِفُونَهُ খবর। অর্থাৎ, এ আহলে কিতাব নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে ভাল করে চিনেছে যে, তিনি সুসংবাদদাতা আখেরী জমানার নবী। কিন্তু তারা সত্যলংঘনপ্রবণতার কারণেই তাঁর নবুওয়াতকে অস্বীকার করত।

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ قَزَعَةَ حَدَّثَنَا مَالِكٌ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنْ ابْنِ عُمَرَ قَالَ بَيْنَا النَّاسُ بِقُبَاءٍ فِي صَلَاةِ الصُّبْحِ إِذْ جَاءَهُمْ آتٍ فَقَالَ إِنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ أُنْزِلَ عَلَيْهِ اللَّيْلَةَ قُرْآنٌ وَقَدْ أُمِرَ أَنْ يَسْتَقْبِلَ الْكَعْبَةَ فَاسْتَقْبِلُوهَا وَكَانَتْ وُجُوهُهُمْ إِلَى الشَّأْمِ فَاسْتَدَارُوا إِلَى الْكَعْبَةِ

১৮. ইয়াহইয়া ইব্নে কাযাআ র......... ইব্নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা লোকেরা কুবা মসজিদে নামাযে রত ছিলেন, তখন তাদের নিকট একজন আগন্তুক এসে বললেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি এ রাতে কুরআনের আয়াত নাযিল করা হয়েছে, তাতে তাঁকে কা'বার দিকে মুখ ফেরানোর নির্দেশ দেওয়া হয়েছে। অতএব আপনারা কা'বার দিকে মুখ ফিরিয়ে নিন। আর তখন তাদের মুখ সিরিয়ার (বাইতুল মুকাদ্দাসের) দিকে ছিল। এরপর তারা তাদের মুখ কা'বার দিকে ফিরিয়ে নিল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল পূর্বের হাদীসের ন্যায় ইলতিযামী। যা সামান্য চিন্তা করলেই বুঝা যাবে। হাদীসটি কেবলমাত্র এসেছে। ১৫নং হাদীস ৬৪৫ নং পৃষ্ঠায় পরবর্তীতে ২০ ও ২১ নম্বরে আসবে।

## بَاب وَلِكُلٍّ وِجْهَةٌ هُوَ مُوَلِّيهَا فَاسْتَبِقُوا الْخَيْرَاتِ أَيْنَمَا تَكُونُوا يَأْتِ بِكُمْ اللَّهُ جَمِيعًا إِنَّ اللَّهَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ

**২২৭৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(ইয়াহুদী হোক বা খৃষ্টান) প্রত্যেকের একটি দিক (কিবলা) রয়েছে যেদিকে সে (নামাযে) মুখ করে। এতএব তোমরা সৎকর্মে প্রতিযোগিতা কর। তোমরা যেখানেই থাক না কেন, আল্লাহ্ তোমাদের সকলকে একত্র করবেন। আল্লাহ্ সর্ববিষয়ে সর্বশক্তিমান।"-পারা ২, রুকূ ২, ২ : ১৪৮

**ব্যাখ্যা :** এসব আয়াতের সারনির্যাস হল ইতিহাস দ্বারা ভালরূপে প্রমাণিত। সর্বদাই প্রতিটি জাতির কোন না কোন কিবলা ছিল। যেমন হযরত ইবরাহীম ও ইসমাঈল আ. এর কিবলা কাবা শরীফ, ইয়াহুদীদের বাইতুল মুকাদ্দাস, খৃষ্টানদের পূর্বদিক (সূর্যের উদয়স্থল) এসব জাতি কখনো এক কিবলার উপর ঐক্যবদ্ধ ছিল না। অতঃপর যদি মুসলিমদের এক কিবলা নির্ধারণ করে দেয়া হয় তাহলে বিতর্ক ও প্রশ্ন হবে কেন? এটা বিনা প্রশ্নে মেনে নেয়া উচিত।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ الْمُثَنَّى حَدَّثَنَا يَحْيَى عَنْ سُفْيَانَ حَدَّثَنِي أَبُو إِسْحَاقَ قَالَ سَمِعْتُ الْبَرَاءَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ صَلَّيْنَا مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ نَحْوَ بَيْتِ الْمَقْدِسِ سِتَّةَ عَشَرَ أَوْ سَبْعَةَ عَشَرَ شَهْرًا ثُمَّ صَرَفَهُ نَحْوَ الْقِبْلَةِ

১৯. মুহাম্মদ ইব্নে মুসান্না র......... বারা ইব্নে আযিব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ষোল অথবা সতের মাস যাবত (মদীনাতে) বায়তুল মুকাদ্দাসের দিকে মুখ করে নামায আদায় করেছি। তারপর আল্লাহ্ তাঁকে কা'বার দিকে ফিরিয়ে দেন।

**ব্যাখ্যা :** হাদীস ও শিরোনাম তথা আয়াতে কারীমার অর্থের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম মুসলিম ও নাসাঈ সালাতে বর্ণনা করেছেন।

ثم صرفه অর্থাৎ, অতঃপর আল্লাহ তা'আলা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে কা'বার দিকে ফিরিয়ে দিয়েছেন। আর কোন কোন কপিতে আছে ثم صرفوا। (প্রথম হরফে পেশ) বহুবচনের শব্দ। সীগায়ে মাজহুল। অর্থাৎ, আল্লাহ তা'আলা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবায়ে কেরামকে ফিরিয়ে দিয়েছেন।-কাস্তাল্লানী

## بَاب وَمِنْ حَيْثُ خَرَجْتَ فَوَلِّ وَجْهَكَ شَطْرَ الْمَسْجِدِ الْحَرَامِ وَإِنَّهُ لَلْحَقُّ مِنْ رَبِّكَ وَمَا اللَّهُ بِغَافِلٍ عَمَّا تَعْمَلُونَ شَطْرُهُ تِلْقَاؤُهُ

বুখারী ৬৪৫

**২২৭৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যেখান থেকেই আপনি (সফরে) বের হন না কেন মসজিদুল হারামের দিকে মুখ ফিরান। এ নিশ্চয় আপনার প্রতিপালকের নিকট হতে প্রেরিত সত্য। তোমরা যা কর, সে সম্বন্ধে আল্লাহ্ উদাসীন-বে-খবর নন।" -পারা ২, রুকূ ২, ২ : ৪৯

شَطْرُهُ (শাতরাহু) অর্থ সে দিকে। অর্থাৎ, মসজিদে হারামের দিকে।

**ব্যাখ্যা :** وإنه للحق অর্থাৎ, আদিষ্ট বিষয় তথা কাবার দিকে ফেরা।

حَدَّثَنَا مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ مُسْلِمٍ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ دِينَارٍ قَالَ سَمِعْتُ ابْنَ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يَقُولُ بَيْنَا النَّاسُ فِي الصُّبْحِ بِقُبَاءٍ إِذْ جَاءَهُمْ رَجُلٌ فَقَالَ أُنْزِلَ اللَّيْلَةَ قُرْآنٌ فَأُمِرَ أَنْ يَسْتَقْبِلَ الْكَعْبَةَ فَاسْتَقْبِلُوهَا وَاسْتَدَارُوا كَهَيْئَتِهِمْ فَتَوَجَّهُوا إِلَى الْكَعْبَةِ وَكَانَ وَجْهُ النَّاسِ إِلَى الشَّأْمِ

২০. মূসা ইবনে ইসমাঈল র......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা কুবা মসজিদে সাহাবীগণ ফজরের নামাযে রত ছিলেন। এমন সময় এক ব্যক্তি (আববাদ ইবনে বিশর রা.) এসে বলল, আজ রাতে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি কুরআনের আয়াত নাযিল হয়েছে, তাতে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে কা'বার দিকে মুখ ফিরাতে নির্দেশ দেয়া হয়েছে। অতএব আপনারা (যে অবস্থায় আছেন সে অবস্থায়) সেদিকে মুখ ফিরিয়ে নিন। তখন তারা আপন অবস্থায় মুখ ফিরিয়ে নেন এবং কা'বার দিকে মুখ করেন। সে সময় তাদের মুখ সিরিয়ার (বাইতুল মুকাদ্দাসের) দিকে ছিল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فتوجهوا إلى الكعبة বাক্যে।

হাদীসটি কয়েকবার এসেছে।

## بَاب وَمِنْ حَيْثُ خَرَجْتَ فَوَلِّ وَجْهَكَ شَطْرَ الْمَسْجِدِ الْحَرَامِ وَحَيْثُمَا كُنْتُمْ فَوَلُّوا وُجُوهَكُمْ شَطْرَهُ إِلَى قَوْلِهِ وَلَعَلَّكُمْ تَهْتَدُونَ

**২২৭৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং আপনি যেখান থেকেই (সফরে ) বের হন না কেন মসজিদুল হারামের মুখ ফিরান এবং তোমরা যেখানেই থাক না কেন তার দিকে মুখ ফিরাবে, যাতে তোমরা সৎ পথে পরিচালিত হতে পার।"-২ : ১৫০, পারা ২, রুকূ ২

**ব্যাখ্যা :** আল্লামা কাসতাল্লানী র. বলেন, আল্লাহর পক্ষ থেকে কাবার দিকে মুখ ফেরানোর এটি হল তৃতীয় নির্দেশ। বার বার কেন নির্দেশ দেয়া হল? এর কি হিকমত? এ বিষয়ে বিভিন্ন উক্তি আছে। কেউ কেউ বলেছেন, এটি তাকিদ। কারণ ইসলামে এটি সর্বপ্রথম হুকুম রহিতকারী। ইবনে আব্বাস রা. প্রমুখ সুস্পষ্ট ভাষায় তা বলেছেন। নসখ হল ফিৎনা (পরীক্ষা) ও সংশয়ের স্থল। অতএব বার বার তাকিদসহ তার নির্দেশ দেয়াই সঙ্গত।

কেউ কেউ বলেছেন, এটি কয়েকটি অবস্থার উপর ভিত্তি করে নাযিল হয়েছে। প্রথমটি হল কা'বা প্রত্যক্ষকারীর জন্য। দ্বিতীয়টি মক্কায় অবস্থানকারী কা'বা প্রত্যক্ষকারী নয় এমন ব্যক্তির জন্য। তৃতীয়টি মক্কা ছাড়া অন্য শহরে অবস্থানকারীদের জন্য।

অথবা প্রথমটি মক্কাবাসীর জন্য। দ্বিতীয়টি মক্কা ছাড়া অন্য শহরে অবস্থানকারীর জন্য। তৃতীয়টি যারা সফরে বের হয়েছে তাদের জন্য।- কাসতাল্লানী : ৮/২৮৭

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ عَنْ مَالِكٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنِ ابْنِ عُمَرَ قَالَ بَيْنَمَا النَّاسُ فِي صَلَاةِ الصُّبْحِ بِقُبَاءٍ إِذْ جَاءَهُمْ آتٍ فَقَالَ إِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ أُنْزِلَ عَلَيْهِ اللَّيْلَةَ وَقَدْ أُمِرَ أَنْ يَسْتَقْبِلَ الْكَعْبَةَ فَاسْتَقْبِلُوهَا وَكَانَتْ وُجُوهُهُمْ إِلَى الشَّأْمِ فَاسْتَدَارُوا إِلَى الْقِبْلَةِ

২১. কুতায়বা ইব্‌নে সাঈদ র......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা কুবাতে সাহাবীগণ ফজরের নামাযে রত ছিলেন, এমতাবস্থায় জনৈক আগন্তুক (আববাদ ইবনে বিশর রা.) এসে বলল, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি আজ রাতে কুরআনের আয়াত নাযিল হয়েছে এবং তাকে কা'বার দিকে মুখ ফিরানোর নির্দেশ দেওয়া হয়েছে। অতএব আপনারাও সেদিকে মুখ ফিরান। তাদের মুখ ছিল তখন সিরিয়ার দিকে । এরপর তারা কা'বার দিকে ঘুরে গেলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের আয়াতের সাথে হাদীসের মিল স্পষ্ট।

**بَاب** قَوْلِهِ إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ فَمَنْ حَجَّ الْبَيْتَ أَوْ اعْتَمَرَ فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ يَطَّوَّفَ بِهِمَا وَمَنْ تَطَوَّعَ خَيْرًا فَإِنَّ اللَّهَ شَاكِرٌ عَلِيمٌ شَعَائِرُ عَلَامَاتٌ وَاحِدَتُهَا شَعِيرَةٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الصَّفْوَانُ الْحَجَرُ وَيُقَالُ الْحِجَارَةُ الْمُلْسُ الَّتِي لَا تُنْبِتُ شَيْئًا وَالْوَاحِدَةُ صَفْوَانَةٌ بِمَعْنَى الصَّفَا وَالصَّفَا لِلْجَمِيعِ

**২২৭৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "নিশ্চয়ই সাফা ও মারওয়া আল্লাহ্‌র নিদর্শনসমূহের অন্তর্ভুক্ত। অতএব যে কেউ কা'বাগৃহে হজ্জ কিংবা উমরা সম্পন্ন করে এই দু'টির মধ্যে তাওয়াফ (সায়ী) করে তার কোন পাপ নেই এবং কেউ স্বত : স্ফূর্তভাবে সৎ কাজ করলে আল্লাহ্ তো পুরস্কারদাতা, সর্বজ্ঞ।"-পারা ২, রুকূ ৩,২ : ১৫৮

شَعَائِرُ عَلَامَاتٌ وَاحِدَتُهَا شَعِيرَةٌ : شَعَائِرُ শাআয়ির شَعِيرَةٌ শাঈরাতুনের বহুবচন। অর্থ, নিদর্শণ। ইব্‌নে আববাস রা. বলেন, সাফওয়ান অর্থ পাথর। এবং বলা হয়, صَفْوَانَةٌ এমন পাথর যা কিছু উৎপন্ন করে না। একবচনে صَفْوَانَةٌ হয়ে থাকে। বহুবচনে ব্যবহৃত হয় الصَّفَا।

**ব্যাখ্যা :** শীঘ্রই ২২ নং হাদীসের ব্যাখ্যায় আসছে।

شَعَائِرُ عَلَامَاتٌ وَاحِدَتُهَا شَعِيرَةٌ : شعائر মানে আলামত অর্থাৎ, নিদর্শনাবলী। এর একবচন شعيرة ও شعير আসে) কোন কোন কপিতে شعيرة এসেছে। যেমন হাশিয়াতে লেখা আছে। তাছাড়া আইনী ও কাসতাল্লানীও شعيرة এর কপিটিই বর্ণনা করেছেন। شعائر الله দ্বারা উদ্দেশ্য সে সব আমল যেগুলোকে আল্লাহ তা'আলা দীনের নিদর্শন সাব্যস্ত করেছেন।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ الصَّفْوَانُ الْحَجَرُ وَيُقَالُ الْحِجَارَةُ الْمُلْسُ الَّتِي لَا تُنْبِتُ شَيْئًا وَالْوَاحِدَةُ صَفْوَانَةٌ بِمَعْنَى الصَّفَا وَالصَّفَا لِلْجَمِيعِ

ইব্‌নে আববাস রা. বলেন, সাফওয়ান অর্থ পাথর। এবং বলা হয় এমন পাথর যা কিছু উৎপন্ন করে না। একবচনে صَفْوَانَةٌ হয়ে থাকে। বহুবচনে ব্যবহৃত হয় الصَّفَا।

**ব্যাখ্যা :** الصفوان এর তাফসীর الحجر দ্বারা করেছেন। এর দ্বারা এদিকে ইঙ্গিত বুঝা যায় যে, الصفوان ইসমে জিনস। স্পষ্ট বিষয় যে, ইসমে জিনস একবচন বহুবচন সবগুলোর জন্যই আসে। এর সমর্থন فمثله كمثل صفوان عليه تراب আয়াত দ্বারা হয়। এতে عليه এর যমীর একবচন। সারকথা, একবচন ও ইসমে জিনসে পার্থক্য শুধু তা এর।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ أَخْبَرَنَا مَالِكٌ عَنْ هِشَامِ بْنِ عُرْوَةَ عَنْ أَبِيهِ أَنَّهُ قَالَ قُلْتُ لِعَائِشَةَ زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَنَا يَوْمَئِذٍ حَدِيثُ السِّنِّ أَرَأَيْتِ قَوْلَ اللَّهِ تَبَارَكَ وَتَعَالَى إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ فَمَنْ حَجَّ الْبَيْتَ أَوْ اعْتَمَرَ فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ يَطَّوَّفَ بِهِمَا فَمَا أُرَى عَلَى أَحَدٍ شَيْئًا أَنْ لَا يَطَّوَّفَ بِهِمَا فَقَالَتْ عَائِشَةُ كَلَّا لَوْ كَانَتْ كَمَا تَقُولُ كَانَتْ فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ لَا يَطَّوَّفَ بِهِمَا إِنَّمَا أُنْزِلَتْ هَذِهِ الْآيَةُ فِي الْأَنْصَارِ كَانُوا يُهِلُّونَ لِمَنَاةَ وَكَانَتْ مَنَاةُ حَذْوَ قُدَيْدٍ وَكَانُوا يَتَحَرَّجُونَ أَنْ

يَطُوفُوا بَيْنَ الصَّفَا وَالْمَرْوَةِ فَلَمَّا جَاءَ الْإِسْلَامُ سَأَلُوا رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ ذَلِكَ فَأَنْزَلَ اللَّهُ إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ فَمَنْ حَجَّ الْبَيْتَ أَوْ اعْتَمَرَ فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ يَطَّوَّفَ بِهِمَا

২২. আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ র......... উরওয়া (ইবনে যুবায়র) র.সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পবিত্র সহধর্মিণী আয়েশা রা. - কে জিজ্ঞেস করলাম আর আমি সে সময় অল্প বয়স্ক ছিলাম। আল্লাহ তা'আলার বাণী এ আয়াত সম্পর্কে আপনার অভিমত কী?

إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ فَمَنْ حَجَّ الْبَيْتَ أَوْ اعْتَمَرَ فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ يَطَّوَّفَ بِهِمَا

"সাফা এবং মারওয়া পর্বতদ্বয় আল্লাহ্ তা'আলার নিদর্শনসমূহের অন্তর্ভুক্ত। কাজেই যে বায়তুল্লাহ্র হজ্জ বা উমরা করার ইচ্ছা করে তার জন্য উভয় পর্বতের মাঝে সায়ী না করলে কোন দোষ নেই।" -২ : ১৫৮

আমি মনে করি উক্ত দুই পর্বতের মাঝে সায়ী না করলে কোন ব্যক্তির উপর গুনাহ্ বর্তাবে না। তখন আয়েশা রা. বললেন, কখনই এরূপ নয়। তুমি যা বলছ যদি তাই হত তাহলে বলা হত এভাবে فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ لَا يَطَّوَّفَ بِهِمَا – "উভয় পর্বতের মাঝে তাওয়াফ না করায় কোন গুনাহ্ বর্তাবে না। (উদ্দেশ্য হল, এটি হরফে নফী সহকারে হত।) বস্তুত এই আয়াত নাযিল হয়েছে আনসারীদের ব্যাপারে। তারা (ইসলাম পূর্বে) মানাত (একটি প্রতিমা)-এর উদ্দেশে ইহরাম বাঁধত। এই মানাত ছিল কুদাইদের বিপরীতে। আনসারীরা সাফা এবং মারওয়ার মাঝে সায়ী করা মন্দ জানত। ইসলাম আগমনের পর তারা এ সম্পর্কে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে জিজ্ঞেস করল। তখন আল্লাহ্ উক্ত আয়াত অবতীর্ণ করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি সবিস্তারে কিতাবুল হজ্জে ২২২ ও ২২৩ পৃষ্ঠায় এসেছে। يطوف শব্দটি মূলত ছিল يتطوف। ت অক্ষরটির ইদগাম হয়েছে ط এর মধ্যে।

مناة মীম এর উপর যবর, নূন তাশদীদবিহীন। এটি আলমিয়াত ও তানীছের কারণে গায়রে মুনসারিফ।

قديد কাফ-এর উপর পেশ। মক্কা থেকে মদীনায় যাওয়ার পথে অবস্থিত একটি স্থানের নাম।

**সাফা-মারওয়া**

মক্কা মুয়াজ্জমায় মসজিদে হারামের পাশে অবস্থিত দুটি পাহাড়ের নাম সাফা-মারওয়া। হজ্জ্ব-উমরায় কাবাঘর তাওয়াফ করে সাফা-মারওয়ার মাঝে সায়ী করে (দৌড়ে)। এখানে তাওয়াফ দ্বারা উদ্দেশ্য সায়ী। কারণ তাওয়াফের অর্থ কোন কিছুর আশে পাশে ঘুরা। এ তাওয়াফ শুধু বাইতুল্লাহর হয়, সাফা-মারওয়ার নয়।

বলা হয়, জাহিলিয়াতের যুগে ইসাফ ইবনে আমর নামক একটি ব্যক্তি ছিল। নায়েলা নামক এক রমণীর সাথে তার অবৈধ সম্পর্ক ছিল। এ জালিমগুলো কাবাগৃহে গিয়ে জিনায় লিপ্ত হয়েছিল। আল্লাহ তা'আলা সেখানেই তাদের রূপবিকৃতি ঘটান। ফলে তারা পাথরে পরিণত হয়। পৌত্তলিকরা উপদেশ গ্রহণার্থে তাদের একজন তথা ইসাফকে সাফায় রেখে দেয় আর নায়েলাকে মারওয়ায়। প্রথম প্রথম দর্শকরা উপদেশ গ্রহণ করত যে, কাবাঘরের ন্যায় পবিত্র স্থানে জিনা করার ফলে আল্লাহ তা'আলা এরূপ শাস্তি দেন। কিন্তু কিছু দিন যাওয়ার পর এই বিকৃত পাথরে রূপান্তরিত জিনিসেরই তারা পূজা করতে আরম্ভ করে। তাওয়াফ করার সময় তারা এগুলোকে স্পর্শ করত এরপর সে হাতগুলোকে পবিত্রতার নিয়তে নিজেদের চেহারায় মুছত।

মক্কা বিজয়ের পর যখন কাবাঘরের প্রতিমাগুলো ভেঙ্গে ফেলা হয় তখন সাফা মারওয়ার মাঝে সায়ীর ব্যাপারে কোন কোন মুসলমানের সংশয় সৃষ্টি হয় যে, হয়ত এটা বর্বরতা যুগের কুপ্রথা এবং গুনাহের কারণ। আর কোন কোন মুসলমান তো জালিয়াতের যুগেই এটাকে গুনাহের কাজ মনে করত। তাদের সন্দেহ হল যে, হয়ত ইসলাম যুগেও এটি গুনাহের কাজ হবে। এর ফলেই উক্ত আয়াত অবতীর্ণ হয় এবং বলা হয় যে, এগুলোর মাঝে সায়ী করাতে কোন গুনাহ নেই।

হজ্জে সাফা-মারওয়ার মাঝে সায়ী করা ইমাম আহমদ র. এর মতে সুন্নত। ইমাম মালিক ও শাফিঈ র. এর মতে ফরয। ইমাম আজম র, এর মতে ওয়াজিব। এটা পরিহার করলে একটি বকরী জবাই করতে হবে।

উক্ত হাদীসের ফলে এ সংশয়ে পড়া উচিত নয় যে, এ আয়াতে তো সাফা-মারওয়ার মাঝে সায়ী করা সম্পর্কে এতটুকু বলা হয়েছে যে, এতে কোন গুনাহ নেই। এতে তো প্রমাণিত হয় যে, সায়ী একটি মুবাহ বা বৈধ কাজ।

এর কারণ হল, এখানে لا جناح বলা হয়েছে প্রশ্নের পরিপ্রেক্ষিতে। প্রশ্ন ছিল যে, সাফা-মারওয়াতে তো মূর্তি রাখা ছিল এবং সায়ী ছিল জাহেলী যুগের প্রথা। অতএব তা নাজায়েয হবার কথা।

এর উত্তরে বলা হয়েছে যে, এতে কোন গুনাহ নেই। এটা ওয়াজিব হওয়ার পরিপন্থী নয়। যেমন– উম্মুল মুমিনীন হযরত আয়েশা সিদ্দীকা রা. এর জবাব দ্বারা স্পষ্ট।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَاصِمِ بْنِ سُلَيْمَانَ قَالَ سَأَلْتُ أَنَسَ بْنَ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنِ الصَّفَا وَالْمَرْوَةِ فَقَالَ كُنَّا نَرَى أَنَّهُمَا مِنْ أَمْرِ الْجَاهِلِيَّةِ فَلَمَّا كَانَ الْإِسْلَامُ أَمْسَكْنَا عَنْهُمَا فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ فَمَنْ حَجَّ الْبَيْتَ أَوْ اعْتَمَرَ فَلَا جُنَاحَ عَلَيْهِ أَنْ يَطَّوَّفَ بِهِمَا

২৩. মুহাম্মদ ইবনে ইউসুফ র......... আসিম ইব্‌নে সুলায়মান সূত্রে, তিনি বলেন, আমি আনাস ইব্‌নে মালিক রা. -কে সাফা ও মারওয়া সম্পর্কে জিজ্ঞেস করলে তিনি বললেন, আমরা ঐ দুটিকে (সাফা - মারওয়ার মাঝে সায়ীকে) জাহেলী যুগের প্রথা বলে বিবেচনা করতাম। এরপর যখন ইসলাম আসল, তখন আমরা সাফা -মারওয়ার মাঝে সায়ী করা থেকে বিরত থাকি। তখন উক্ত আয়াত নাযিল হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল হজ্জে ২২৩ পৃষ্ঠায় এসেছে।

## بَاب قَوْلِهِ وَمِنَ النَّاسِ مَنْ يَتَّخِذُ مِنْ دُونِ اللَّهِ أَنْدَادًا يُحِبُّونَهُمْ كَحُبِّ اللَّهِ يَعْنِي أَضْدَادًا وَاحِدُهَا نِدٌّ বুখারী ৬৪৬

**২২৭৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তথাপি কেউ কেউ আল্লাহ্ ছাড়া অপরকে আল্লাহর সমকক্ষরূপে (প্রভূরূপে) গ্রহণ করে। তারা তাদেরকে আল্লাহর ভালবাসার ন্যায় ভালবাসে।"–২ : ১৬৫

এখানে أَنْدَادًا শব্দের অর্থ সমকক্ষ ও বরাবর। এর একবচন نِدٌّ ।

اضداد–انداد বিপক্ষ-প্রতিদ্বন্দ্বী। এর একবচন ند। আবু উবায়দা এর এ তাফসীর করেছেন। এটি হল تفسير باللازم অর্থাৎ, ইমাম বুখারী র. انداد এর তাফসীর করেছেন اضداد দ্বারা। এটি তাফসীর বিল লাযিম। অন্যথায় ند শব্দের অর্থ হল মুকাবিল ও সমকক্ষ। مثل ও ند এর মধ্যে পার্থক্য হল مثل ব্যাপক আর ند সত্ত্বাগত শিরকত বা অংশত্বের জন্য ব্যবহৃত হয়।

বাকী রইল, ইমাম বুখারী র. আবু উবায়দা থেকে اندادا এর তাফসীর اضداد দ্বারা কিভাবে করলেন?

**উত্তর :** ند সে মুকাবিলকে বলে যে প্রতিদ্বন্দ্বি ও প্রতিপক্ষ। স্পষ্ট বিষয় সে বিপরীতমুখী প্রতিপক্ষই হবে।

**حَدَّثَنَا** عَبْدَانُ عَنْ أَبِي حَمْزَةَ عَنِ الْأَعْمَشِ عَنْ شَقِيقٍ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَلِمَةً وَقُلْتُ أُخْرَى قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ مَاتَ وَهْوَ يَدْعُو مِنْ دُونِ اللَّهِ نِدًّا دَخَلَ النَّارَ وَقُلْتُ أَنَا مَنْ مَاتَ وَهْوَ لَا يَدْعُو لِلَّهِ نِدًّا دَخَلَ الْجَنَّةَ

২৪. আবদান র......... আবদুল্লাহ (ইবনে মাসঊদ) রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি কথা বললেন, আর আমি (তার উক্তির ব্যাখ্যাস্বরূপ) আর একটি বললাম। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যে ব্যক্তি আল্লাহ্ ছাড়া অন্যকে তাঁর সমকক্ষ স্থাপন করত : মৃত্যুলাভ করে, সে জাহান্নামে যাবে। (অর্থাৎ, যে আল্লাহ ছাড়া অন্য কাউকে সর্ব এখতিয়ারের অধিকারী, লাভ -ক্ষতির প্রকৃত মালিক ও আলিমুল গায়েব মনে করে সে মুশরিক ও জাহান্নামী।) আর আমি বললাম, যে ব্যক্তি আল্লাহর সাথে কাউকে শরীক ও সমকক্ষ স্থাপন না করা অবস্থায় মারা যায়, সে জান্নাতে যাবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এ হিসাবে যে, আয়াত দ্বারা বুঝা যায়, যে ব্যক্তি আল্লাহর প্রতিদ্বন্ধী ডেকে সে অবস্থায় মারা যায় সে জাহান্নামী হবে।

হাদীসটি জানায়িযে ১৬৫, তাফসীরে ৬৪৬ পৃষ্ঠায় এবং সহীহ্ মুসলিমে কিতাবুল ঈমানে এসেছে।

كلمة এখানে এর দ্বারা উদ্দেশ্য বাক্য-কালাম। যেমন– বুখারী শরীফের শেষ হাদীসে كلمتان حبيبتـــان দ্বারা উদ্দেশ্য দুটি বাক্য। ইত্যাদি।

**একটি সংশয়ের নিরসন**

সংশয়টি হল, সহীহ্ মুসলিমের কিতাবুল ঈমানে হযরত জাবির রা. থেকে বর্ণিত আছে-

قال اتي النبي صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رجل فقال يا رسول الله ما الموجبتان فقال من مات لايشرك بالله شيئا دخل الجنة ومن مات لايشرك بالله شيئا دخل النار

এক ব্যক্তি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে এসে আরয করল, ইয়া রাসূলাল্লাহ! সে দুটি ওয়াজিবকারী (জান্নাত - জাহান্নামকে ওয়াজিবকারী) জিনিস কি? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উত্তরে বললেন, যে ব্যক্তি আল্লাহর সাথে কাউকে শরীক না করে মৃত্যু লাভ করবে সে জান্নাতে যাবে। আর যে আল্লাহর সাথে কাউকে শরীক করে মারা যাবে সে যাবে জাহান্নামে। –মুসলিম শরীফ : ১/৬৬

এ হাদীস দ্বারা জানা গেল, দুটি বাক্যই রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর। তাহলে ইবনে মাসউদ রা. একটিকে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দিকে অপরটিকে নিজের দিকে কিভাবে সম্বন্ধযুক্ত করলেন?

**উত্তর :** এ হাদীস বর্ণনা করার সময় হযরত ইবনে মাসউদ রা. এর হয়ত একটি বাক্য স্মরণ ছিল এজন্য দ্বিতীয় বাক্যটি উৎসারণ করে নিজের দিকে সম্বন্ধ করেছেন।

দ্বিতীয় আরেকটি উত্তর হতে পারে যে, ইবনে মাসউদ রা. হয়ত রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে একটি বাক্যই শুনেছেন, অপর বাক্যটি তিনি কুরআন থেকে উৎসারণ করেছেন।

لان انتفاء السبب يقتضي انتفاء المسبب فاذا انتفي دعوي الند انتفي دخول النار واذا انتفي دخولها لزم دخول الجنة وهذا بناء علي ان لا واسطة بين الجنة والنار وفيه تامل

কেননা কারণ না থাকার দাবী হল মুসাববাব (কৃত) না থাকা। অতএব যখন প্রতিদ্বন্ধীর দাবী না থাকবে তখন আর জাহান্মমে প্রবেশ করতে হবে না। আর জাহান্নামে যেতে না হলে অবশ্যই জান্নাতে যাবে। অবশ্য এ বিষয়টি নির্ভরশীল হল জান্নাত-জাহান্নামের মাঝে মধ্যবর্তী কোন কিছু না থাকার উপর। আর এ বিষয়টি বিবেচ্য।

**بَاب يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا كُتِبَ عَلَيْكُمْ الْقِصَاصُ فِي الْقَتْلَى الْحُرُّ بِالْحُرِّ إِلَى قَوْلِهِ عَذَابٌ أَلِيمٌ عُفِيَ تُرِكَ** বুখারী ৬৪৬

**২২৭৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! নিহতদের ব্যাপারে তোমাদের জন্য কিসাসের বিধান দেয়া হয়েছে। স্বাধীন ব্যক্তির বদলে স্বাধীন ব্যক্তি, ক্রীতদাসের বদলে ক্রীতদাস ও নারীর বদলে নারী, কিন্তু অপর ভাইয়ের পক্ষ থেকে কিছুটা মাফ করা হলে যথাযথ বিধানের অনুসরণ করা ও সততার সাথে তার দেয় আদায় বিধেয়। এ হল তোমাদের প্রতিপালকের পক্ষ হতে ভার লাঘব ও অনুগ্রহ। এরপরও যে সীমালংঘন করে তার জন্য রয়েছে মর্মন্তুত শাস্তি।"-২ : ১৭৮, পারা ২, রুকূ ২২

عُفِيَ অর্থ, পরিহার করা হয়েছে

**ব্যাখ্যা :** কিসাস এর শাব্দিক অর্থ হল বদলা। এটি সমতা ও অনুরূপ বুঝায়। শরীয়তের পরিভাষায় কিসাস বলে হত্যা বা জখম করার সে শাস্তিকে যাতে সমতা ও আনুরূপ্যের প্রতি লক্ষ্য রাখা হয়।

**ইমামগণের মাযহাব**

ইমাম আজম আবু হানীফা র. এর মাযহাব হল কোন স্বাধীন ব্যক্তি কোন গোলামকে হত্যা করলে কিসাসরূপে স্বাধীন ব্যক্তিকে হত্যা করা হবে। এমনিভাবে কোন মহিলাকে কোন পুরুষ হত্যা করলে ঘাতক পুরুষকে হত্যা করা হবে। তাছাড়া কোন কাফের সংখ্যালঘু (জিম্মি) কোন মুসলমানের হাতে নিহত হলেও মুসলিম ঘাতককে কিসাসরূপে হত্যা করা হবে। তবে যদি কোন মুসলমান কোন কাফেরকে হত্যা করে তবে কিসাস আসবে না। ইমাম সাওরী, ইবনে আবু ইয়ালা ও দাউদ প্রমুখের মাযহাবও তাই।

ইমাম শাফিঈ ও মালিক র. তা মানেন না। তারা বলেন, গোলামের বিপরীতে আযাদ, মহিলার বিপরীতে পুরুষ হত্যা করা যাবে না। তারা প্রমাণরূপে اَلْحُرُّبِالْحُرِّ وَالْعَبْدُ بِالْعَبْـــدِ الخ আয়াত পেশ করেন। অথচ এ আয়াতটি অবতীর্ণ হয়েছে একটি বিশেষ ঘটনার পরিপ্রেক্ষিতে।

বর্বরতার যুগে অর্থাৎ, ইসলামের কিছু পূর্বে দুটি আরব গোত্রে যুদ্ধ হয়েছিল। দ্বিপক্ষের অনেক লোক নিহত হয়। তাদের বিষয়টি মিটমাট হওয়ার পূর্বেই ইসলাম যুগ আরম্ভ হয়ে যায়। উক্ত দুটি গোত্রও ইসলামের ছায়াতলে আশ্রয় গ্রহণ করে। ইসলাম গ্রহণের পর স্ব স্ব নিহত ব্যক্তির কিসাস গ্রহণের ব্যাপারে আলোচনা আরম্ভ হয়। শক্তিশালী প্রভাবশালী গোত্র বলল, আমরা ততক্ষণ পর্যন্ত সম্মত হব না যতক্ষণ পর্যন্ত আমাদের গোলামের পরিবর্তে তোমাদের স্বাধীন এবং আমাদের মহিলার পরিবর্তে তোমাদের পুরুষ হত্যা না করা হয়। তাদের জুলুম ও বর্বরতানির্ভর দাবী খণ্ডনের নিমিত্তে আয়াত নাযিল হয় اَلْحُرُّبِالْحُرِّ وَالْعَبْدُ بِالْعَبْدِ الخ যার সারমর্ম হল তাদের এ দাবী খন্ডন করা যে, গোলামের বদলে আযাদ ও নারীর বদলে পুরুষ হত্যা করতে হবে যদিও সে ঘাতক নাই হোক না কেন।

ইসলাম এ ইনসাফপূর্ণ আইন বাস্তবায়ন করে দেয় যে, ঘাতককেই কেবল কিসাসে হত্যা করা হবে। যদি মহিলা ঘাতক হয় তাহলে কোন নিরপরাধ পুরুষকে তার স্থানে হত্যা করা মহা জুলুম। ইসলামে নিশ্চয়ই তা বরদাশত করা যায় না। আয়াতের এ উদ্দেশ্য নয় যে, পুরুষ কোন মহিলাকে হত্যা করলে অথবা কোন স্বাধীন ব্যক্তি কোনকৃতদাসকে হত্যা করলে কিসাস নেয়া হবে না। কুরআন মজীদের এ আয়াতের শুরুতে القصاص في القتـــل এ ব্যাপকতার সুস্পষ্ট প্রমাণ। সূরা মায়েদার وَكَتَبْنَا عَلَيْهِمْ فِيهَا اَنَّ النَّفْسَ بِالنَّفْسِ الخ -পারা–৬, রুকু–১১ আয়াতে তার অতিরিক্ত ব্যাখ্যা দেয়া হয়েছে। এজন্য আল্লামা কাসতাল্লানী র. বলেন- وقال الحنفية اية البقرة منسوخة باية المائدة। অর্থাৎ, সূরা মায়েদার ان النفس بالنفس الخ আয়াত রহিতকারী।

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَمْرٌو قَالَ سَمِعْتُ مُجَاهِدًا قَالَ سَمِعْتُ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يَقُولُ كَانَ فِي بَنِي إِسْرَائِيلَ الْقِصَاصُ وَلَمْ تَكُنْ فِيهِمْ الدِّيَةُ فَقَالَ اللَّهُ تَعَالَى لِهَذِهِ الْأُمَّةِ كُتِبَ عَلَيْكُمْ الْقِصَاصُ فِي الْقَتْلَى الْحُرُّ بِالْحُرِّ وَالْعَبْدُ بِالْعَبْدِ وَالْأُنْثَى بِالْأُنْثَى فَمَنْ عُفِيَ لَهُ مِنْ أَخِيهِ شَيْءٌ فَالْعَفْوُ أَنْ يَقْبَلَ الدِّيَةَ فِي الْعَمْدِ فَاتِّبَاعٌ بِالْمَعْرُوفِ وَأَدَاءٌ إِلَيْهِ بِإِحْسَانٍ يَتَّبِعُ بِالْمَعْرُوفِ وَيُؤَدِّي بِإِحْسَانٍ ذَلِكَ تَخْفِيفٌ مِنْ رَبِّكُمْ وَرَحْمَةٌ مِمَّا كُتِبَ عَلَى مَنْ كَانَ قَبْلَكُمْ فَمَنْ اعْتَدَى بَعْدَ ذَلِـــكَ فَلَـــهُ عَذَابٌ أَلِيمٌ قَتَلَ بَعْدَ قَبُولِ الدِّيَةِ

২৫. হুমায়দী র......... ইবনে আববাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, বনি ইসরাঈল সম্প্রদায়ে কিসাস (খুনের বদলে খুন) প্রথা চালু ছিল কিন্তু দিয়ত তাদের মধ্যে চালু ছিল না। অনন্তর আল্লাহ্ তা'আলা এ উম্মতের জন্য এ আয়াত নাযিল করেন : كُتِبَ عَلَيْكُمْ الْقِصَاصُ فِي الْقَتْلَى الْحُرُّ بِالْحُرِّ وَالْعَبْدُ بِالْعَبْدِ وَالْأُنْثَى بِالْأُنْثَى فَمَنْ عُفِيَ لَهُ مِنْ أَخِيهِ شَيْءٌ "নিহতদের ব্যাপারে তোমাদের জন্য কিসাসের বিধান দেয়া হয়েছে। স্বাধীন ব্যক্তির বদলে স্বাধীন ব্যক্তি ক্রীতদাসের বদলে ক্রীতদাস ও নারীর বদলে নারী, কিন্তু তার ভাইয়ের পক্ষ থেকে কিছুটা মাফ করা হলে (অর্থাৎ, যদি পূর্ণ মাফ করে দেয়া না হয় বরং ইচ্ছাকৃত হত্যায় কিসাসের পরিবর্তে দিয়ত গ্রহন করা হয় তবে (বিবাদী ঘাতকের উচিত দিয়তের মাল ভালভাবে পৌঁছে দেয়া- কমও দিবে না এবং টালবাহানাও করবে না) বিধেয়। (অর্থাৎ, নিহতের ওয়ারিস যৌক্তিকভাবে রক্তপণ

দাবী করবে,এর চেয়ে বেশি হয়রানী ও পেরেশানীতে ফেলবে না।) এ (দিয়ত ও ক্ষমার আইন) হল তোমাদের প্রতিপালকের পক্ষ হতে ভার লাঘব ও অনুগ্রহ। এরপরও যে সীমালংঘন করে তার জন্য রয়েছে মর্মন্তুত শাস্তি। (সীমালংঘনের অর্থ হল দিয়তও নেয়া অতপর হত্যাও করে দেয়া।) উল্লিখিত আয়াতে اَلْعَفْوُ এর অর্থ- ইচ্ছাকৃত হত্যার বিনিময়ে দিয়ত গ্রহণ করে কিসাস ক্ষমা করে দেওয়া।

(কেউ কাউকে হত্যা করলে তার বিনিময়ে হত্যা করার বিধানকে কিসাস বলে। আর হত্যার শাস্তি ক্ষমা করে দেয়ার বিনিময়ে গৃহীত ক্ষতিপূরণের অর্থকে দিয়ত বলা হয়।)

فَاتِّبَاعٌ بِالْمَعْرُوف وَأَدَاءٌ إِلَيْه بِإِحْسَان يَتَّبِعُ بِالْمَعْرُوف

অর্থাৎ, এ ব্যাপারে যথাযথ বিধির অনুসরণ করবে এবং সততার সাথে দিয়ত আদায় করে দেবে। তোমাদের প্রতি অবধারিতভাবে আরোপিত বিধান কিসাস। তোমাদের প্রতি দিয়ত ব্যবস্থা আল্লাহর পক্ষ হতে তোমাদের প্রতি বিশেষ অনুগ্রহ ও হ্রাস ও লঘু শাস্তির বিধান। দিয়ত কবূল করার পরও যদি হত্যা করে তাহলে তার জন্য কঠিন শাস্তি রয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী দিয়াতে ১০১৬ এবং তাফসীরে ৬৪৬ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ الْأَنْصَارِيُّ حَدَّثَنَا حُمَيْدٌ أَنَّ أَنَسًا حَدَّثَهُمْ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ كِتَابُ اللَّهِ الْقِصَاصُ

২৬. মুহম্মদ ইব্‌নে আবদুল্লাহ আনসারী র......... আনাস রা. তাদের কাছে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন যে, তিনি বলেছেন, আল্লাহর কিতাবেই কিসাসের নির্দেশ রয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. ৬৪৬ পৃষ্ঠায় সুলহে ৩৭২, দিয়াতে ১০১৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন। তবে কোথাও সবিস্তারে যেমন সুলহে আবার কোথাও সংক্ষেপে বর্ণনা করেছেন। এটি ইমাম বুখারী র. এর ১৬ নং ছুলাছিয়াতের অন্তর্ভুক্ত।

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ مُنِيرٍ سَمِعَ عَبْدَ اللَّهِ بْنَ بَكْرٍ السَّهْمِيَّ حَدَّثَنَا حُمَيْدٌ عَنْ أَنَسٍ أَنَّ الرُّبَيِّعَ عَمَّتَهُ كَسَرَتْ ثَنِيَّةَ جَارِيَةٍ فَطَلَبُوا إِلَيْهَا الْعَفْوَ فَأَبَوْا فَعَرَضُوا الْأَرْشَ فَأَبَوْا فَأَتَوْا رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَبَوْا إِلَّا الْقِصَاصَ فَأَمَرَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِالْقِصَاصِ فَقَالَ أَنَسُ بْنُ النَّضْرِ يَا رَسُولَ اللَّهِ أَتُكْسَرُ ثَنِيَّةُ الرُّبَيِّعِ لَا وَالَّذِي بَعَثَكَ بِالْحَقِّ لَا تُكْسَرُ ثَنِيَّتُهَا فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَا أَنَسُ كِتَابُ اللَّهِ الْقِصَاصُ فَرَضِيَ الْقَوْمُ فَعَفَوْا فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّ مِنْ عِبَادِ اللَّهِ مَنْ لَوْ أَقْسَمَ عَلَى اللَّهِ لَأَبَرَّهُ

২৭. আবদুল্লাহ্ ইব্‌নে মুনীর র......... আনাস রা. সূত্রে বর্ণিত, আনাসের ফুফু রুবায়্যি জনৈক বাঁদির সামনের দাঁত ভেঙ্গে ফেলে। এরপর বাঁদির কাছে রুবায়্যি'য়ের লোকেরা (তার আত্মীয় স্বজন) বাঁদির কাছে ক্ষমাপ্রার্থী হলে বাঁদির লোকেরা অস্বীকার করে। তখন তাদের কাছে দিয়ত পেশ করা হল, তখন তা তারা গ্রহণ করল না। অগত্যা তারা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সমীপে এসে ঘটনা জানাল। কিন্তু বাঁদির লোকেরা কিসাস ছাড়া অন্য কিছু গ্রহণ করতে অস্বীকার করল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিসাসের নির্দেশ দিলেন। দাঁতের বদলে দাঁত ভাংগার নির্দেশ দিলেন) তখন (বিবাদী রুবায়্যি' -এর ভাই ও আনাস ইব্‌নে মালিক রা. এর চাচা) আনাস ইব্‌নে নযর রা. নিবেদন করলেন, ইয়া রাসূলাল্লাহ! রুবায়্যিয়ের সামনের দাঁত ভাঙ্গা হবে না। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আনাস! আল্লাহর কিতাবই কিসাস তথা বদলা গ্রহন (-এর নির্দেশ দেয়)। এরপর বাঁদির সম্প্রদায় রাযী হয়ে যায় এবং রুবায়্যি' কে ক্ষমা করে দেয়। (দিয়তে রাজি হয়ে যায় এবং কিসাস ক্ষমা করে দেয়।) তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন : আল্লাহর বান্দাদের মধ্যে এমন লোকও আছে যিনি আল্লাহর নামে শপথ করেন, আল্লাহ্ তা পূরণ করেন। এমন লোক দ্বারা এখানে ইংগিত হল আনাস ইব্‌নে নযর রা. -এর দিকে।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সুলহ ফিদ দিয়াতে ৩৭২ পৃষ্ঠায় এসেছে।

ربيع রা-এর উপর পেশ, বা-এর উপর যবর, ইয়ার উপর তাশদীদ ও যের। তিনি হলেন বিনতে নযর।

عمته : অর্থাৎ, আনাসের ফুফু। আনাস ইবনে নযর (নূনে যবর ও ض সাকিন) হলেন হযরত আনাস ইবনে মালিক রা.-এর চাচা।

لاتكسر ثنيتها : এখানে শরঈ হুকুমকে রদ করা হচ্ছে না। বরং বাস্তবে তা ঘটবে না- সে কথা বলতে চাইছেন। কারণ, তিনি আশা করছিলেন যে, আল্লাহর ফযলে তিনি প্রতিপক্ষকে সম্মত করে দিবেন। তার অন্তরে ক্ষমার বিষয়টি প্রক্ষিপ্ত করে দিবেন।- কাস্তাল্লানী

আরেক উত্তর দেয়া হয়েছে যে, তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কর্তৃক প্রতিপক্ষের কাছে সুপারিশ কামনা করেছিলেন। এখানে শরীয়তের হুকুম অস্বীকার করেন নি। তাছাড়া তা বলেছেন একথা জানার পূর্বে যে, আল্লাহর কিতাবের হুকুম হল সুনির্দিষ্টভাবে কিসাস। আর তিনি মনে করেছেন কিসাস ও দিয়তের মাঝে এখতিয়ার রয়েছে।-উমদা

## بَاب قَوْلِهِ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا كُتِبَ عَلَيْكُمْ الصِّيَامُ كَمَا كُتِبَ عَلَى الَّذِينَ مِنْ قَبْلِكُمْ لَعَلَّكُمْ تَتَّقُونَ

**২২৭৯. অনুচ্ছেদ :** মহান আল্লাহ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! তোমাদের জন্য সিয়ামের বিধান দেয়া হল, যেমন তোমাদের পূর্ববর্তীগণকে দেয়া হয়েছিল, যাতে তোমরা সাবধান হয়ে চলতে পার।"-পারা ২, রুকূ ৭, ২ : ১৮৩

**ব্যাখ্যা :** كتب عليكم তোমাদের উপর ফরয করা হয়েছে। অর্থাৎ, লাওহে মাহফুজে লিপিবদ্ধ আছে।

صيام শব্দটি মাসদার صام يصوم صياما من نصر। মূলত ছিল صواما । যেরের সাথে মিল থাকার কারণে ওয়াওকে ইয়া দ্বারা পরিবর্তন করা হয়েছে।

الصوم لغة الامساك وشرعا الامساك عن المفطرات الثلاث الاكل والشرب والجماع نهارا مع النية -قسطلاني অর্থাৎ, صوم এর আভিধানিক অর্থ হল বিরত থাকা। আর শরীয়তের পরিভাষায় এর অর্থ হল সুবহে সাদিক থেকে সূর্যাস্ত পর্যন্ত পানাহার ও সহবাস থেকে রোযার নিয়তে বিরত থাকা।

كُتِبَ عَلَى الَّذِينَ مِنْ قَبْلِكُمْ : এ ব্যাপারে মতভেদ আছে যে, পূর্ববর্তী কিতাব তাওরাত ও ইনজিলধারীদের উপর হুবহু রমযানের রোযা ফরয ছিল, না কি শুধু রোযার সাথে উপমা দেয়া হয়েছে। আর ওয়াক্ত তা থেকে খারিজ? সংখ্যাগরিষ্ঠ আলেমের উক্তি হল, রমযানের রোযা উদ্দেশ্য নয়। বরং আশুরার রোযা ও আইয়ামে বীযের (চাঁদের ১৩, ১৪, ১৫ তারিখের) রোযা উদ্দেশ্য। كما كتب এর উপমা শুধু ওয়াজিব তথা আবশ্যকতার ক্ষেত্রে।

দ্বিতীয় উক্তি হল ইয়াহুদী খৃষ্টানদের উপর রমযানের রোযা ফরয করা হয়েছিল। ইয়াহুদীরা স্বীয় বক্রতা ও অসঙ্গত চালচলনের ফলে রমযানের রোযা বর্জন করত এবং প্রতি বছর শুধু একদিন রোযা রাখত এই ধারণায় যে, এদিন ফিরআউন ডুবে মরেছিল। তাদের এ ধারণাও ছিল ভুল। কারণ ফিরআউনের ডুবে মরার দিন ছিল আশুরা।

অবশ্য খৃষ্টানরা রমযানের রোযা রেখেছিল। কিন্তু যে বছর রমযান মাস প্রচণ্ড গরমের মৌসমে পড়ত তখন তারা মাস বদলে ফেলত এবং কাফফারা হিসাবে ১০ দিন বাড়িয়ে ৪০ তিন রোযা রাখত। কারো কারো মতে ৫০দিন রোযা রাখত। তবে প্রধান উক্তি হল প্রথমটি।

**রমযানুল মুবারকের রোযা এ উম্মতের বৈশিষ্ট্য**

আল্লাহ তা'আলা মুমিনদের সম্বোধন করে বলেন- "হে ঈমানাদরগণ! তোমাদের উপর রমযানের রোযা ফরয করা হয়েছে। রোযার হুকুম শুধু তোমাদের উপর নয় বরং পূর্ব থেকেই এ হুকুম চলে এসেছে।" পূর্ববর্তী উম্মতের উপর রোযার ফরযিয়ত কোন না কোন প্রকারে ছিল। অতএব এতে হুকুমের ব্যাপারে তাকিদ এবং আমলের প্রতি উৎসাহ প্রদানও মনে স্বতস্ফূর্ততা সৃষ্টি করা হয়েছে।

لعلكم تتقون : যাতে তোমরা পরহেযগার হয়ে যাও। অর্থাৎ, গুনাহ ও অপরাধ থেকে তোমরা বাঁচতে পার। কারণ, গুনাহের মূল কারণ হল যৌন চাহিদা বা শাহওয়াত।

রোযা দ্বারা তা দুর্বল হয়ে পড়ে। যেমন ইরশাদে নব্বী রয়েছে-

يامعشرالشباب من استطاع منكم الباءة فليتزوج فانه اغض للبصر واحصن للفرج ومن لم يستطع فعليه بالصوم

"হে যুব সমাজ! তোমাদের মধ্যে যে বিয়ের ক্ষমতা রাখে সে যেন বিয়ে করে। কারণ বিয়ে দৃষ্টির হেফাজতের কারণ, লজ্জাস্থানের রক্ষক। আর যে সক্ষম নয় তার উপর রোযা রাখা আবশ্যক। কারণ রোযা কুপ্রবৃত্তিকে নিয়ন্ত্রণে রাখার একটি উত্তম ও কার্যকর মাধ্যম।"

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ عُبَيْدِ اللَّهِ قَالَ أَخْبَرَنِي نَافِعٌ عَنِ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كَانَ عَاشُورَاءُ يَصُومُهُ أَهْلُ الْجَاهِلِيَّةِ فَلَمَّا نَزَلَ رَمَضَانُ قَالَ مَنْ شَاءَ صَامَهُ وَمَنْ شَاءَ لَمْ يَصُمْهُ

২৮. মুসাদ্দাদ র......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, জাহেলী যুগের লোকেরা আশুরার রোযা পালন করত। এরপর যখন রমযানের রোযার বিধান অবতীর্ণ হল, তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যার ইচ্ছা সে আশুরার রোযা পালন করতে পারে আর যে চায় সে পালন না-ও করতে পারে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল খুঁজে বের করা হয় فَلَمَّا نَزَلَ رَمَضَانُ قَالَ مَنْ شَاءَ صَامَهُ وَمَنْ شَاءَ لَمْ يَصُمْهُ বাক্য থেকে।

হাদীসটি সওমে ২২৮ ও তাফসীরে ৪৬৪ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا ابْنُ عُيَيْنَةَ عَنِ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا كَانَ عَاشُورَاءُ يُصَامُ قَبْلَ رَمَضَانَ فَلَمَّا نَزَلَ رَمَضَانُ قَالَ مَنْ شَاءَ صَامَ وَمَنْ شَاءَ أَفْطَرَ

২৯. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মদ র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রমযানের রোযা অবতীর্ণ হওয়ার পূর্বে আশুরার রোযা পালন করা হত। এরপর যখন রমযানের রোযার বিধান অবতীর্ণ হল, তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যে ইচ্ছা করে সাওমে 'আশুরা পালন করবে, আর যে চায় সে রোযা পালন করবে না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল পূর্বেরটির অনুরূপ।

হাদীসটি সওমে ২৬৮ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنِي** مَحْمُودٌ أَخْبَرَنَا عُبَيْدُ اللَّهِ عَنْ إِسْرَائِيلَ عَنْ مَنْصُورٍ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ دَخَلَ عَلَيْهِ الْأَشْعَثُ وَهُوَ يَطْعَمُ فَقَالَ الْيَوْمُ عَاشُورَاءُ فَقَالَ كَانَ يُصَامُ قَبْلَ أَنْ يَنْزِلَ رَمَضَانُ فَلَمَّا نَزَلَ رَمَضَانُ تُرِكَ فَادْنُ فَكُلْ

৩০. মাহমূদ ইব্‌নে গায়লান র......... আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, তাঁর নিকট 'আশআছ' রা. আসেন। এ সময় তিনি (ইব্‌নে মাস'উদ রা.) পানাহার করছিলেন। তখন আশ'আছ রা. বললেন, আজকে তো আশুরা। তিনি বললেন, রমযানের রোযার বিধান অবতীর্ণ হওয়ার পূর্বে ঐদিনে রোযা রাখা হত। যখন রমযানের রোযার বিধান নাযিল করা হয়েছে তখন তা পরিত্যাক্ত হয়েছে। তুমি কাছে এসে খাও।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

এক রেওয়ায়াতে আছে– ইবনে মাসউদ রা. বলেন, যদি তুমি রোযাদার না হও তবে খাও।

নাসাঈতে হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. থেকে বর্ণিত আছে– আমরা আশুরার রোযা রাখতাম। অতঃপর যখন রমযানের রোযা ফরয করা হয় তখন আমাদেরকে আশুরার ব্যাপারে না হুকুম করা হয়, না নিষেধ করা হয়। মুসলিম শরীফেও অনুরূপ রেওয়ায়াত আছে।

এসব রেওয়ায়াত দ্বারা প্রমাণ পেশ করা হয় যে, রমযানের রোযা ফরয হওয়ার পূর্বে আশুরার রোযা ফরয ছিল। এরপর রমযানের রোযা আসার পর আশুরার ফরযিয়াত রহিত হয়ে যায়। এ সংক্রান্ত আলোচনা পেছনে এসেছে পরেও আসবে।

اشعث হামযার উপর যবর, শীন সাকিন, আইনের উপর যবর। শেষে ছা। ইবনে কায়েস ইবনে মাদীকারিব ইবনে মুয়াবিয়া ইবনে জাবালা আলকিন্দী। কিন্দার একটি প্রতিনিধি দলের সাথে তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট ১০ম হিজরীতে এসে ইসলাম গ্রহণ করেন। বর্বরতার যুগে তিনি ছিলেন কিন্দার একজন নেতা। ইসলাম যুগেও তিনি ছিলেন একজন সম্মানিত ব্যক্তি। তবে তিনি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এরপর মুরতাদ হয়ে গিয়েছিলেন। আবার আবু বকর রা. এর খেলাফত আমলে পুনরায় ইসলামে ফিরে আসেন। ইনতিকাল করেন ৪০ হিজরীতে কুফায় হযরত আলী রা. এর হত্যাকাণ্ডের ৪০ দিন পর। -উমদা : ১৮/১০৩

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ الْمُثَنَّى حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا هِشَامٌ قَالَ أَخْبَرَنِي أَبِي عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ كَانَ يَوْمُ عَاشُورَاءَ تَصُومُهُ قُرَيْشٌ فِي الْجَاهِلِيَّةِ وَكَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَصُومُهُ فَلَمَّا قَدِمَ الْمَدِينَةَ صَامَهُ وَأَمَرَ بِصِيَامِهِ فَلَمَّا نَزَلَ رَمَضَانُ كَانَ رَمَضَانُ الْفَرِيضَةَ وَتُرِكَ عَاشُورَاءُ فَكَانَ مَنْ شَاءَ صَامَهُ وَمَنْ شَاءَ لَمْ يَصُمْهُ

৩১. মুহাম্মদ ইবনুল মুসান্না......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, জাহেলী যুগে কুরাইশগণ আশুরার দিন রোযা পালন করত। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-ও সে রোযা পালন করতেন। যখন তিনি মদীনায় হিজরত করলেন তখনও তিনি সে রোযা পালন করতেন (কারণ,পূর্ববর্তী উম্মতদের মধ্যে এ রোযা বিধিবদ্ধ ছিল।) এবং সাহাবীদেরকেও তা পালনের নির্দেশ দেন। এরপর যখন রমযানের ফরয রোযার হুকুম নাযিল হল তখন রমযান (এর রোযা) ছিল ফরয আর আশুরার রোযা ছেড়ে দেয়া হল। এরপর যার ইচ্ছা সে উক্ত রোযা রাখত আর যে চাইত তা পালন করত না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সওমে ২৬৮ এবং তাফসীরে ৬৪৬ ও ৬৪৭ নং পৃষ্ঠায় এসেছে।

**بَاب قَوْلِهِ أَيَّامًا مَعْدُودَاتٍ فَمَنْ كَانَ مِنْكُمْ مَرِيضًا أَوْ عَلَى سَفَرٍ فَعِدَّةٌ مِنْ أَيَّامٍ أُخَرَ وَعَلَى الَّذِينَ يُطِيقُونَهُ فِدْيَةٌ طَعَامُ مِسْكِينٍ فَمَنْ تَطَوَّعَ خَيْرًا فَهُوَ خَيْرٌ لَهُ وَأَنْ تَصُومُوا خَيْرٌ لَكُمْ إِنْ كُنْتُمْ تَعْلَمُونَ وَقَالَ عَطَاءٌ يُفْطِرُ مِنَ الْمَرَضِ كُلِّهِ كَمَا قَالَ اللَّهُ تَعَالَى وَقَالَ الْحَسَنُ وَإِبْرَاهِيمُ فِي الْمُرْضِعِ أَوِ الْحَامِلِ إِذَا خَافَتَا عَلَى أَنْفُسِهِمَا أَوْ وَلَدِهِمَا تُفْطِرَانِ ثُمَّ تَقْضِيَانِ وَأَمَّا الشَّيْخُ الْكَبِيرُ إِذَا لَمْ يُطِقِ الصِّيَامَ فَقَدْ أَطْعَمَ أَنَسٌ بَعْدَ مَا كَبِرَ عَامًا أَوْ عَامَيْنِ كُلَّ يَوْمٍ مِسْكِينًا خُبْزًا وَلَحْمًا وَأَفْطَرَ قِرَاءَةُ الْعَامَّةِ يُطِيقُونَهُ وَهُوَ أَكْثَرُ** **বুখারী ৬৪৭**

**২২৮০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী: "সামান্য কয়েকদিন রোযা রাখো। (অর্থাৎ, ১২ মাসে শুধু ১ মাস) অতঃপর তোমাদের মধ্য থেকে যে অসুস্থ ও সফরে থাকে তার উপর অন্য দিনের গণনা রাখা জরুরী। (সফরের কারণে ভাংতি রোযাগুলো কাযা করা ফরয।) আর যারা রাখার সামর্থ রাখে (তা সত্ত্বেও রোযা রাখে নি) তাদের দায়িত্ব হল ফিদিয়া এক মিসকিনের খাবার। (ফিদিয়া হল, একদিনের রোযার পরিবর্তে একজন মিসকীনকে দুবেলা পেট ভরে খেতে দেয়া।) অতঃপর যে স্বতস্ফূর্তভাবে নেক কাজ করে তা তার জন্য উত্তম। আর যদি তোমরা জ্ঞান রাখ তবে রোযা রাখাই তোমাদের জন্য উত্তম।" -পারা-২, রুকু-৭

وَقَالَ عَطَاءٌ يُفْطِرُ مِنَ الْمَرَضِ كُلِّهِ : আতা ইবনে আবু রাবাহ র. বলেছেন, সকল রোগ-ব্যাধির কারণেই রোযা ছেড়ে দিতে পারে। যেমনটি আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন। (উদ্দেশ্য হল আয়াতে কারীমায় মরয বা ব্যাধি সাধারণ অবস্থায় আছে। তাতে কোন বন্ধন নেই।)

সংখ্যাগরিষ্ঠ ফুকাহায়ে ইসলাম বলেছেন, যদি রোযা রাখলে রোগ বৃদ্ধির প্রবল ধারণা হয় অথবা রোযা রাখলে রোগীর অসহনীয় কষ্ট হয় তাহলে রোযা কাযা করার অনুমতি আছে।

এমনিভাবে সফরে তবে শর্ত হল ৪৮ মাইলের সফর হতে হবে যা ৭৭ কিলোমিটারের চেয়ে কিছু বেশি হয়। এরূপ শরঈ মুসাফিরও রোযা ছেড়ে দিতে পারে। রোগী এবং মুসাফিরের জন্য রোযা কাযা করা আবশ্যক।

وقـال الحـسن : হাসান বসরী ও ইবরাহীম নাখাঈ র. বলেছেন, স্তণ্যদানকারিনী এবং অন্তসত্ত্বা মহিলার যদি নিজের অথবা স্বীয় বাচ্চার জানের আশংকা থাকে তাহলে রোযা ছেড়ে দিতে পারবে। পরবর্তীতে কাযা করে নিবে। চূড়ান্ত পর্যায়ের বৃদ্ধ যখন রোযা রাখার সামর্থ রাখে না (তখন সে রোযা ভাঙ্গবে এবং রোযার পরিবর্তে ফিদিয়া দিবে।) হযরত আনাস রা. বৃদ্ধ হওয়ার পর খানা খাইয়েছেন এক বছর বা দু বছর। প্রতিদিন একজন মিসকীনকে রুটি এবং গোশত দিয়েছেন এবং রোযা ছেড়ে দিয়েছেন। সাধারণ কিরাআত হল يُطِيقُونَهُ এটাই অধিকাংশের রায়।

**ব্যাখ্যা :** أَيَّامًـا مَعْـدُوْدَاتٍ : বা 'হাতে গোনা কয়েকদিন" দ্বারা উদ্দেশ্য রমযানুল মুবারক। যেমন পরবর্তী আয়াতে আসছে।

**حَدَّثَنِي** إِسْحَاقُ أَخْبَرَنَا رَوْحٌ حَدَّثَنَا زَكَرِيَّاءُ بْنُ إِسْحَاقَ حَدَّثَنَا عَمْرُو بْنُ دِينَارٍ عَنْ عَطَاءٍ سَمِعَ ابْنَ عَبَّاسٍ يَقْرَأُ وَعَلَى الَّذِينَ يُطَوَّقُونَهُ فَلَا يُطِيقُونَهُ فِدْيَةٌ طَعَامُ مِسْكِينٍ قَالَ ابْنُ عَبَّاسٍ لَيْسَتْ بِمَنْسُوخَةٍ هُوَ الشَّيْخُ الْكَبِيرُ وَالْمَرْأَةُ الْكَبِيرَةُ لَا يَسْتَطِيعَانِ أَنْ يَصُومَا فَيُطْعِمَانِ مَكَانَ كُلِّ يَوْمٍ مِسْكِينًا

৩২. ইসহাক র........ আতা র. সূত্রে বর্ণিত, তিনি ইব্‌নে আববাস রা. - কে পড়তে শুনেছেন وَعَلَى الَّذِينَ يُطَوَّقُونَهُ فَلَا يُطِيقُونَهُ فِدْيَةٌ طَعَامُ مِـسْكِينٍ অর্থাৎ, যাদের প্রতি রোযার বিধান আরোপ করা হয়েছে অথচ তারা এর সমর্থ নয়, তাদের প্রতি একজন মিসকীনকে খানা খাওয়ানো হল ফিদিয়া। ইব্‌নে আববাস রা. বলেন, এ আয়াত রহিত হয়নি। এর হুকুম সেই অতিবৃদ্ধ পুরুষ ও মহিলার ক্ষেত্রে প্রযোজ্য, যারা রোযা পালনে সক্ষম নয়, তখন প্রত্যেক দিনের রোযার পরিবর্তে একজন মিসকীনকে পেট ভরে খাওয়াবে ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ইসহাক : তাঁর দ্বারা উদ্দেশ্য ইমাম বুখারী রা. এর উস্তাদ ইসহাক ইবনে রাহওয়াইহ র.।

وَعَلَى الَّذِينَ يُطَوَّقُونَـهُ : অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা. এর কিরাআত হল বাবে তাফঈল থেকে মুযারে মাজহুলের সীগা। যার অর্থ হল কোন (কাজের দায় দায়িত্ব চাপানো) কাজের জন্য কষ্ট দেয়া। এমতাবস্থায় অর্থ হবে 'এবং যারা রোযার কারণে কষ্টে পতিত তাদের উপর ফিদিয়া হল এক মিসকিনের খাবার।" এটা হযরত ইবনে আব্বাস রা. এর রায়। যেটি সংখ্যাগরিষ্ঠ আলেমের রায়ের পরিপন্থী। সংখ্যাগরিষ্ঠের মতে আয়াতটি মনসূখ বা রহিত হয়েছে فَمَنْ شَهِدَ مِنْكُمُ الشَّهْرَ فَلْيَصُمْهُ দ্বারা। পরবর্তীতে আসছে।

## بَاب قوله فَمَنْ شَهِدَ مِنْكُمْ الشَّهْرَ فَلْيَصُمْهُ

**২২৮১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সুতরাং তোমাদের মধ্যে যে এ মাস পাবে তার উপর আবশ্যক হল এ মাসের রোযা রাখা ।" -পারা ২, রুকূ ৭,২ : ১৮৫

তবে শর্ত হল তার মধ্যে রোযা রাখার সামর্থ থাকতে হবে।

এতে বুঝা গেল, রোযার পরিবর্তে ফিদিয়া দানের সাধারন এখতিয়ার, যা পূর্বের আয়াতে দেয়া হয়েছে, এ বাক্যটি তা রহিত করে রোযা রাখা আবশ্যক করে দিয়েছে।

**حَدَّثَنَا** عَيَّاشُ بْنُ الْوَلِيدِ حَدَّثَنَا عَبْدُ الْأَعْلَى حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّهُ قَرَأَ فِدْيَـةٌ طَعَـامُ مسَاكِينَ قَالَ هِيَ مَنْسُوخَةٌ

৩৩. আইয়াশ ইবনুল ওয়ালিদ র......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি তিলাওয়াত করতেন- فِدْيَةٌ طَعَامُ مَسَاكِينَ রাবী বলেন, এ আয়াত ( فَمَنْ شَهِدَ مِنْكُمُ الشَّهْرَ فَلْيَصُمْهُ আয়াত দ্বারা) রহিত হয়ে গেছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল قال هى منسوخة বাক্যে। রহিতকারী হল শিরোনামের আয়াত।

এ হাদীসটি সংখ্যাগরিষ্ঠের প্রমাণ। فدية طعام ইযাফত সহকারে।

مساكين : বহুবচন। কিন্তু সংখ্যাগরিষ্ঠের কিরাআত فدية طعام مسكين। যেমনটি ৩২নং হাদীসে এসেছে।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ حَدَّثَنَا بَكْرُ بْنُ مُضَرَ عَنْ عَمْرِو بْنِ الْحَارِثِ عَنْ بُكَيْرِ بْنِ عَبْدِ اللَّهِ عَنْ يَزِيدَ مَوْلَى سَلَمَةَ بْنِ الْأَكْوَعِ عَنْ سَلَمَةَ قَالَ لَمَّا نَزَلَتْ وَعَلَى الَّذِينَ يُطِيقُونَهُ فِدْيَةٌ طَعَامُ مِسْكِينٍ كَانَ مَنْ أَرَادَ أَنْ يُفْطِرَ وَيَفْتَدِيَ حَتَّى نَزَلَتْ الْآيَةُ الَّتِي بَعْدَهَا فَنَسَخَتْهَ قَالَ أَبُو عَبْد اللَّهِ مَاتَ بُكَيْرٌ قَبْلَ يَزِيدَ

৩৪. কুতায়বা র......... সালাম ইব্‌নে আকওয়া রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন وَعَلَى الَّذِينَ يُطِيقُونَهُ فِدْيَةٌ طَعَامُ مِسْكِينٍ এ আয়াত অবতীর্ণ হল (এবং যারা রোযা পালনের সামর্থ্য রাখে তারা একজন মিসকীনকে ফিদিয়াস্বরূপ আহার্য দান করবে।) তখন যে ইচ্ছা রোযা ভঙ্গ করত এবং তার পরিবর্তে ফিদিয়া প্রদান করত। (অর্থাৎ, প্রতি রোযার পরিবর্তে একজন মিসকিনকে খাবার দিত।) এরপর পরবর্তী আয়াত فَمَنْ شَهِدَ مِنْكُمُ الشَّهْرَ فَلْيَصُمْهُ নাযিল হয় এবং পূর্বোক্ত হুকুম রহিত করে দেয়। আবু আবদুল্লাহ অর্থাৎ, ইমাম বুখারী র. বলেন, ইয়াযীদের পূর্বে বুকায়রের ইনতিকাল হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম মুসলিম, আবু দাউদ ও তিরমিযী র. সওমে বর্ণনা করেছেন।

এ হাদীসেও সংখ্যাগরিষ্ঠের দাবী অনুযায়ী সুস্পষ্ট বিবরণ রয়েছে যে, وَعَلَى الَّذِينَ يُطِيقُونَهُ মানসূখ।

**حَدَّثَنَا** أَبُوْ مَعْمَرٍ قَالَ حَدَّثَنَا عَبْدُ الْوَارِثِ قَالَ حَدَّثَنَا حُمَيْدٌ قَالَ حَدَّثَنَا مُجَاهِدٌ عَنْ ابْنِ عَبَّاسٍ اَنَّه كَانَ يَقْرَءُ وَعَلَى الَّذِيْنَ يُطِيقُوْنَهُ فِدْيَةٌ طَعَامُ مِسْكِينٍ يَقُوْلُ وَعَلي الَّذِيْنَ يُحَمَّلُوْنَ قَالَ هُوَ الشَّيْخُ الْكَبِيْرُ الَّذِيْ لَا يُطِيْقُ الصَّوْمَ اَمَرَ اَنْ يَطْعَمَ كُلَّ يَوْمٍ مِسْكِيْنًا قَالَ وَمَنْ تَطَوَّعَ خَيْرًا يَقُوْلُ وَمَنْ زَادَ وَ اَطْعَمَ اَكْثَرَ مِنْ مِسْكِيْنٍ فَهُوَ خَيْرٌ

৩৫. আবু মামার মুজাহিদ র. ... ইবনে আববাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন এ আয়াত এভাবে তিলাওয়াত করতেন وَعَلَى الَّذِينَ يُطِيقُونَهُ فِدْيَةٌ طَعَامُ مِسْكِينٍ তিনি (এর তাফসীরস্বরূপ) বলতেন, وعلي الذين يحمّلونه (মুযারি' মজহুল) –যাদের প্রতি রোযার বোঝা চাপানো হয়েছে আর সে হল অতিবৃদ্ধ - রোযা পালনে অক্ষম। তাকে নির্দেশ দেয়া হয়েছে সে প্রতিদিন একজন মিসকীনকে খাবার দান করবে। আর ومن تطوع خيرا-এর অর্থ হল, যে স্বতস্ফূর্তভাবে অতিরিক্ত নেক কাজ করবে তা তার জন্য উত্তম। ইব্‌নে 'আববাস রা. বলেন, যে ব্যক্তি অতিরিক্ত করে এবং নির্ধারিত সংখ্যক মিসকীনদের অধিক জনকে খাবার দান করে তা তার জন্য উত্তম হবে।

**ব্যাখ্যা:** শিরোনামের সাথে মিল এর পূর্বের অনুচ্ছেদের সাথে। প্রথমত তো এ হাদীসটি এ স্থানে বুখারীর শরাহগুলোতে যেমন ফাতহুল বারী, উমদাতুল কারী ও কাসতাল্লানী ইত্যাদিতে নেই। শুধু ভারতীয় কপিতে এ হাদীসটি আছে। এর সম্পর্ক এ অনুচ্ছেদের পূর্বের অনুচ্ছেদের সাথে।

## بَاب أُحِلَّ لَكُمْ لَيْلَةَ الصِّيَامِ الرَّفَثُ إِلَى نِسَائِكُمْ هُنَّ لِبَاسٌ لَكُمْ وَأَنْتُمْ لِبَاسٌ لَهُنَّ عَلِمَ اللَّهُ أَنَّكُمْ كُنْتُمْ تَخْتَانُونَ أَنْفُسَكُمْ فَتَابَ عَلَيْكُمْ وَعَفَا عَنْكُمْ فَالْآنَ بَاشِرُوهُنَّ وَابْتَغُوا مَا كَتَبَ اللَّهُ لَكُمْ

**২২৮২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "রোযার রাত্রে তোমাদের জন্য বৈধ করা হয়েছে স্ত্রীসম্ভোগ । তারা তোমাদের পরিচ্ছদ এবং তোমরা তাদের পোশাক। আল্লাহ্ জানতেন, তোমরা নিজেদের প্রতি অবিচার করছিলে। এরপর তিনি তোমাদের প্রতি ক্ষমাশীল হলেন এবং তোমাদের অপরাধ ক্ষমা করলেন। সুতরাং এখন তোমরা তাদের সাথে উপগত হও এবং আল্লাহ্ যা তোমাদের জন্য ( তোমাদের ভাগ্যে) লিখেছেন বা বিধিবদ্ধ করেছেন তা কামনা কর।" ২ : ১৮৭

**ব্যাখ্যা :** নিম্নোক্ত হাদীসের অধীনে দ্রষ্টব্য।

حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ ح و حَدَّثَنَا أَحْمَدُ بْنُ عُثْمَانَ حَدَّثَنَا شُرَيْحُ بْنُ مَسْلَمَةَ قَالَ حَدَّثَنِي إِبْرَاهِيمُ بْنُ يُوسُفَ عَنْ أَبِيهِ عَنْ أَبِي إِسْحَاقَ قَالَ سَمِعْتُ الْبَرَاءَ رَضِيَ اللَّهُ عَنْهُ لَمَّا نَزَلَ صَوْمُ رَمَضَانَ كَانُوا لَا يَقْرَبُونَ النِّسَاءَ رَمَضَانَ كُلَّهُ وَكَانَ رِجَالٌ يَخُونُونَ أَنْفُسَهُمْ فَأَنْزَلَ اللَّهُ عَلِمَ اللَّهُ أَنَّكُمْ كُنْتُمْ تَخْتَانُونَ أَنْفُسَكُمْ فَتَابَ عَلَيْكُمْ وَعَفَا عَنْكُمْ

৩৬. উবায়দুল্লাহ ও আহমদ ইবনে উসমান র........ বারা (ইবনে আযিব) রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন রমযানের রোযার হুকুম নাযিল হল তখন মুসলিমরা গোটা রমযান স্ত্রীদের নিকট গমন করতেন না (স্ত্রী সম্ভোগ থেকে বিরত থাকতেন) আর কিছু সংখ্যক লোক এ ব্যাপারে নিজেদের উপরে স্ত্রীসম্ভোগ করে অবিচার করে বসে, তখন আল্লাহ্ তা'আলা এ আয়াত নাযিল করেন-

عَلِمَ اللَّهُ أَنَّكُمْ كُنْتُمْ تَخْتَانُونَ أَنْفُسَكُمْ فَتَابَ عَلَيْكُمْ وَعَفَا عَنْكُمْ

"আল্লাহ্ জানতেন যে, তোমরা নিজেদের প্রতি অবিচার করছিলে। এরপর তিনি তোমাদের প্রতি ক্ষমাশীল হন এবং তোমাদের অপরাধ ক্ষমা করেন। সুতরাং এখন তোমরা তাদের সাথে সঙ্গত হও এবং আল্লাহ্ যা তোমাদের জন্য বিধিবদ্ধ করেছেন তা কামনা কর।"-২ : ১৮৭

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فانزل الله الاية বাক্যে।

হযরত বারা রা. এর রেওয়ায়াত কিতাবুস সওমে এসেছে। যার সারমর্ম হল, শুরুর দিকে যখন সাহাবায়ে কেরাম ঘুমাতেন তারপর আর খেতেন না। কোন কোন রেওয়ায়াত দ্বারা জানা যায়, রোযার হুকুমেও নামাযের ন্যায় তিন ধরনের পরিবর্তন এসেছিল।

১. রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন মদীনায় তাশরীফ আনয়ন করেন তখন প্রথম দিকে প্রতি মাসের তিনটি রোযা এবং আশুরার রোযা রাখতেন। অতঃপর فَمَنْ شَهِدَ مِنْكُمُ الشَّهْرَ فَلْيَصُمْهُ (১৮৫) দ্বারা রমযানের রোযা ফরয হয়।

২. শুরুর দিকে রমযানের রোযায় সকলের এখতিয়ার ছিল। রোযাও রাখতে পারত এবং ফিদিয়াও দিতে পারত। তবে রোযা রাখা উত্তম। অতঃপর আল্লাহ্ তা'আলা দ্বিতীয় আয়াত فَمَنْ شَهِدَ مِنْكُمُ الشَّهْرَ فَلْيَصُمْهُ (১৮৫) অবতীর্ণ করেন। এ আয়াত সুস্থ সবল লোকের জন্য এখতিয়ার রহিত করে শুধু রোযা রাখা আবশ্যক করে দেয়। কিন্তু বেশি বৃদ্ধের জন্য ফিদিয়া আদায়ের এখতিয়ারের হুকুম অবশিষ্ট রেখে দেয়।

৩. তৃতীয় এই পরিবর্তন হয় যে, শুরুতে পানাহার ও সহবাসের অনুমতি ইফতারের পর শুধু সন্ধ্যা বেলাতেই ছিল। কিন্তু ইশার নামায পড়লে অথবা ঘুমিয়ে গেলে উঠার পর রোযা আরম্ভ হয়ে যেত। এরপর পানাহার ও স্ত্রী সহবাসের অনুমতি থাকত না। এভাবেই পূর্ণ রাত ও পরবর্তী দিন কাটাতে হত। এ হুকুম ছিল শক্ত-কঠিন।

অন্যদের কথা বাদ স্বয়ং হযরত উমর ফারুক রা. ইশার নামাযের পর স্ত্রী সহবাস করে ফেলেন। ফরয গোসল সেরে খুব কান্নাকাটি করেন। নিজ আচরণের জন্য লজ্জিত-অনুতপ্ত হন। রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পবিত্র দরবারে উপস্থিত হয়ে ওযরখাহী করতে আরম্ভ করেন। এরপর আরো কয়েকজন যেমন উবাই ইবনে কাব রা. প্রমুখও উঠে গিয়ে অপরাধ স্বীকার করেন। এর পরিপ্রেক্ষিতে

أُحِلَّ لَكُمْ لَيْلَةَ الصِّيَامِ الرَّفَثُ إِلَى نِسَائِكُمْ هُنَّ لِبَاسٌ لَكُمْ وَأَنْتُمْ لِبَاسٌ لَهُنَّ عَلِمَ اللَّهُ أَنَّكُمْ كُنْتُمْ تَخْتَانُونَ أَنْفُسَكُمْ فَتَابَ عَلَيْكُمْ وَعَفَا عَنْكُمْ فَالْآنَ بَاشِرُوهُنَّ وَابْتَغُوا مَا كَتَبَ اللَّهُ لَكُمْ وَكُلُوا وَاشْرَبُوا حَتَّى يَتَبَيَّنَ لَكُمُ الْخَيْطُ الْأَبْيَضُ مِنَ الْخَيْطِ الْأَسْوَدِ مِنَ الْفَجْرِ ثُمَّ أَتِمُّوا الصِّيَامَ إِلَى اللَّيْلِ وَلَا تُبَاشِرُوهُنَّ وَأَنْتُمْ عَاكِفُونَ فِي الْمَسَاجِدِ تِلْكَ حُدُودُ اللَّهِ فَلَا تَقْرَبُوهَا كَذَلِكَ يُبَيِّنُ اللَّهُ آيَاتِهِ لِلنَّاسِ لَعَلَّهُمْ يَتَّقُونَ (١٨٧)

আয়াত অবতীর্ণ হয়। এ আয়াতটি সহজায়ন করে দেয়। পূর্ণ রাতেই ঘুমাক বা সজাগ থাকুক সুবহে সাদিক পর্যন্ত পানাহার ও সহবাস সবই জায়েয।

## بَاب قَوْلِهِ وَكُلُوا وَاشْرَبُوا حَتَّى يَتَبَيَّنَ لَكُمُ الْخَيْطُ الْأَبْيَضُ مِنَ الْخَيْطِ الْأَسْوَدِ مِنَ الْفَجْرِ ثُمَّ أَتِمُّوا الصِّيَامَ إِلَى اللَّيْلِ وَلَا تُبَاشِرُوهُنَّ وَأَنْتُمْ عَاكِفُونَ فِي الْمَسَاجِدِ إِلَى قَوْلِهِ يَتَّقُونَ الْعَاكِفُ الْمُقِيمُ বুখারী ৬৪৭

**২২৮৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আর তোমরা পানাহার কর যতক্ষণ রাত্রের কৃষ্ণরেখা (রাতের অন্ধকার) থেকে উষার শুভ্ররেখা (সুবহে সাদিকের আলো) তোমাদের নিকট প্রতিভাত না হয়। (অর্থাৎ, যেমনিভাবে রোযার রাতে স্ত্রী সহবাসের অনুমতি আছে, এমনিভাবে সুবহে সাদিক পর্যন্ত পানাহারেরও অনুমতি আছে। এরপর (সুবহে সাদিক থেকে) নিশাগমন পর্যন্ত রোযা পূর্ণ কর। তোমরা মসজিদে ইতিকাফরত অবস্থায় তাদের সাথে সংগম করো না। এগুলো আল্লাহর সীমারেখা। সুতরাং এগুলোর নিকটবর্তী হয়ো না। এভাবে আল্লাহ তার নির্দেশাবলি মানবজাতির জন্য সুস্পষ্টভাবে ব্যক্ত করেন, যাতে তারা সাবধান হয়ে চলতে পারে।" ২ : ১৮৭ الْعَاكِفُ অর্থ,অবস্থানকারী। ইংগিত হল سَوَاءً الْعَاكِفُ فِيهِ وَالْبَادِي আয়াতের দিকে। -পারা ২, রুকূ ৭, ১৭, রুকূ ১০

**حَدَّثَنَا** مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا أَبُو عَوَانَةَ عَنْ حُصَيْنٍ عَنْ الشَّعْبِيِّ عَنْ عَدِيٍّ قَالَ أَخَذَ عَدِيٌّ عِقَالًا أَبْيَضَ وَعِقَالًا أَسْوَدَ حَتَّى كَانَ بَعْضُ اللَّيْلِ نَظَرَ فَلَمْ يَسْتَبِينَا فَلَمَّا أَصْبَحَ قَالَ يَا رَسُولَ اللَّهِ جَعَلْتُ تَحْتَ وِسَادِي عِقَالَيْنِ قَالَ إِنَّ وِسَادَكَ إِذًا لَعَرِيضٌ أَنْ كَانَ الْخَيْطُ الْأَبْيَضُ وَالْأَسْوَدُ تَحْتَ وِسَادَتِكَ

৩৭. মূসা ইবনে ইমসাঈল র. ....... 'আদী (ইবনে হাতিম) রা. সূত্রে বর্ণিত, তিনি (আদী) একটি সাদা ও একটি কালো সুতা সঙ্গে রাখলেন। (শোয়ার সময় স্বীয় বালিশের নীচে রেখে দেন) কিছু রাত অতিবাহিত হলে তা খুলে দেখলেন। কিন্তু তার কাছে সাদা কালোর কোন ব্যবধান স্পষ্ট হল না। যখন সকাল হল তখন তিনি বললেন, ইয়া রাসূলাল্লাহ্! আমি আমার বালিশের নিচে (সাদা ও কালো রঙের) দুটি সুতা রেখেছিলাম ,কিন্তু স্পষ্ট দৃষ্টিগোচর হয়নি এবং তিনি রাতের ঘটনাটি উল্লেখ করলেন। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (মজা করে) বললেন, তোমার বালিশ তাহলে বেশ চওড়া ছিল, যদি কালো ও সাদা সুতা তোমার বালিশের নিচে থেকে থাকে। (কারণ আয়াতে কারীমায় সাদা সুতা দ্বারা দিনের আলো আর কারো সুতা দ্বারা রাতের অন্ধকার উদ্দেশ্য।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সাদা সুতা ও কালো সুতার আলোচনায়। হাদীসটি সওমে ২৫৭ পৃষ্ঠায় এসেছে।

কোন কোন বুযুর্গ থেকে বর্ণিত আছে যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বাণী– إن وسادتك إذا لعريض বাক্য দ্বারা স্বল্পজ্ঞান ও বোকামীর দিকে ইঙ্গিত।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ مُطَرِّفٍ عَنْ الشَّعْبِيِّ عَنْ عَدِيِّ بْنِ حَاتِمٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ مَا الْخَيْطُ الْأَبْيَضُ مِنَ الْخَيْطِ الْأَسْوَدِ أَهُمَا الْخَيْطَانِ قَالَ إِنَّكَ لَعَرِيضُ الْقَفَا إِنْ أَبْصَرْتَ الْخَيْطَيْنِ ثُمَّ قَالَ لَا بَلْ هُوَ سَوَادُ اللَّيْلِ وَبَيَاضُ النَّهَارِ

৩৮. কুতায়বা ইবনে সাঈদ র........ আদী ইবনে হাতিম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বললাম, ইয়া রাসূলাল্লাহ! (কুরআনের আয়াতে) সাদা সুতা কালো সুতা থেকে বের হয়ে আসার অর্থ কী? আসলে কি এ দুটি সুতা? তিনি উত্তর দিলেন, তাহলে তো তোমার ঘাড় অনেক চওড়া যদি তুমি দু'টি সুতা দেখে থাক। তারপর তিনি বললেন, সুতা নয় বরং এ হল রাতের অন্ধকার ও দিনের শুভ্রতা। উদ্দেশ্য সুবহে সাদিক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল পূর্বেরটির মতই। অর্থাৎ, সাদা সুতা ও কাল সুতার আলোচনায়। কারণ এটি আদী রা. এর হাদীসের আরেকটি সূত্র। مطرف মীমে পেশ, তোয়াতে যবর, রা'তে তাশদীদ ও যের।

(কুরআন মজীদে কালো ও সাদা সুতা দ্বারা সুবহে কাযিব ও সুবহে সাদিক বোঝানো হয়েছে। আকাশে কালো রেখা থেকে যখন সাদা রেখা স্পষ্ট হয়ে উঠে তখন পর্যন্ত সাহরির সময়। সাহাবী রা. একে প্রকৃত অর্থে সুতা মনে করেছেন এজন্য রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার বর্ণনা শুনে মজা করে একথা বলেছেন যে, গোটা পূর্বাকাশ যদি তোমার বালিশের নিচে রেখে থাক তবে সে বালিশ তো বেশ চওড়াই ছিল।- নোমান আহমদ)

**حَدَّثَنَا** ابْنُ أَبِي مَرْيَمَ حَدَّثَنَا أَبُو غَسَّانَ مُحَمَّدُ بْنُ مُطَرِّفٍ حَدَّثَنِي أَبُو حَازِمٍ عَنْ سَهْلِ بْنِ سَعْدٍ قَالَ وَأُنْزِلَتْ وَكُلُوا وَاشْرَبُوا حَتَّى يَتَبَيَّنَ لَكُمْ الْخَيْطُ الْأَبْيَضُ مِنْ الْخَيْطِ الْأَسْوَدِ وَلَمْ يُنْزَلْ مِنْ الْفَجْرِ وَكَانَ رِجَالٌ إِذَا أَرَادُوا الصَّوْمَ رَبَطَ أَحَدُهُمْ فِي رِجْلَيْهِ الْخَيْطَ الْأَبْيَضَ وَالْخَيْطَ الْأَسْوَدَ وَلَا يَزَالُ يَأْكُلُ حَتَّى يَتَبَيَّنَ لَهُ رُؤْيَتُهُمَا فَأَنْزَلَ اللَّهُ بَعْدَهُ مِنْ الْفَجْرِ فَعَلِمُوا أَنَّمَا يَعْنِي اللَّيْلَ مِنْ النَّهَارِ

৩৯. ইবনে আবু মরিয়ম র........ সাহল ইবনে সা'দ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, وَكُلُوا وَاشْرَبُوا حَتَّى يَتَبَيَّنَ لَكُمْ الْخَيْطُ الْأَبْيَضُ مِنْ الْخَيْطِ الْأَسْوَدِ এ আয়াত যখন নাযিল হয় তখন مِنْ الْفَجْرِ- 'ফজর হতে' কথাটি অবতীর্ণ হয়নি। তাই কিছু সংখ্যক লোক (সাহাবী) রোযা পালনের ইচ্ছা করলে তখন তাদের কেউ কেউ দুই পায়ে সাদা ও কালো রঙের সুতা বেঁধে রাখতেন। এরপর ঐ দুই সুতা পরিষ্কারভাবে দেখা না যাওয়া পর্যন্ত তারা পানাহার করতেন। তখন আল্লাহ্ তা'আলা পরে مِنْ الْفَجْرِ শব্দটি নাযিল করেন। এতে লোকজন জানতে পারেন যে, এর দ্বারা উদ্দেশ্য হল রাত ও দিন। (অর্থাৎ, আয়াতে কারীমায় সাদা সুতা দ্বারা দিনের আলো (সুবহে সাদিক) আর কালো সুতা দ্বারা রাতের অন্ধকার উদ্দেশ্য।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি এ সনদ ও মতনে কিতাবুস সওমে ২৫৭ পৃষ্ঠায় এসেছে।

## بَاب قَوْلِهِ وَلَيْسَ الْبِرُّ بِأَنْ تَأْتُوا الْبُيُوتَ مِنْ ظُهُورِهَا وَلَكِنَّ الْبِرَّ مَنْ اتَّقَى وَأْتُوا الْبُيُوتَ مِنْ أَبْوَابِهَا وَاتَّقُوا اللَّهَ لَعَلَّكُمْ تُفْلِحُونَ

**বুখারী ৬৪৮**

**২২৮৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "পেছন দিক দিয়ে (ইহরাম অবস্থায়) তোমাদের গৃহে প্রবেশ করাতে কোন পূণ্য নেই, কিন্তু পুণ্য আছে কেউ তাকওয়া অবলম্বন করলে। সুতরাং তোমরা সামনের দরজা দিয়ে গৃহে প্রবেশ করো, তোমরা আল্লাহকে ভয় করো, যাতে তোমরা সফলকাম হতে পারো।"-২ : ১৮৯, পারা ২, রুকূ ৮

**ব্যাখ্যা :** পরবর্তী হাদীসের আওতায় দেখুন।

**حَدَّثَنَا** عُبَيْدُ اللَّهِ بْنُ مُوسَى عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ قَالَ كَانُوا إِذَا أَحْرَمُوا فِي الْجَاهِلِيَّةِ أَتَوْا الْبَيْتَ مِنْ ظَهْرِهِ فَأَنْزَلَ اللَّهُ وَلَيْسَ الْبِرُّ بِأَنْ تَأْتُوا الْبُيُوتَ مِنْ ظُهُورِهَا وَلَكِنَّ الْبِرَّ مَنْ اتَّقَى وَأْتُوا الْبُيُوتَ مِنْ أَبْوَابِهَا

৪০. উবায়দুল্লাহ ইবনে মূসা র........ বারা (ইবনে আযিব) রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, জাহেলী যুগে যখন লোকেরা ইহরাম বাঁধত, এ সময়ে বাড়িতে আসার প্রয়োজন হলে তারা পেছনের দরজা দিয়ে ঘরে প্রবেশ করত। তখন আল্লাহ্ তা'আলা وَلَيْسَ الْبِرُّ بِأَنْ تَأْتُوا الْبُيُوتَ مِنْ ظُهُورِهَا وَلَكِنَّ الْبِرَّ مَنْ اتَّقَى وَأْتُوا الْبُيُوتَ مِنْ أَبْوَابِهَا আয়াত নাযিল করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

বর্বরতার যুগে আরবদের নিয়ম ছিল যখন হজ্জের জন্য ইহরাম বেঁধে নিত তখন ঘরে বা তাবুতে দরজা দিয়ে প্রবেশ করত না। যদি ঘরে যাবার কোন প্রয়োজন হত তখন পিছন দিক দিয়ে দেয়াল টপকে অথবা দেয়ালে জানালার মত বানিয়ে যাতায়াত করত এবং এটাকে নেক কাজ মনে করত। উপরোক্ত আয়াতে বলে দেয়া হয়েছে এবং সতর্ক করা হয়েছে যে, নেকী এসব প্রথার মধ্যে নয়, বরং আসল নেকী হল আল্লাহকে ভয় করা এবং আল্লাহর বিধিবিধানের বিরোধিতা থেকে বাঁচা।

**একটি উপকারী সতর্কবাণী**

এখানে একটি শরঈ কানূন জানা গেল যে, অনাবশ্যকীয় জিনিসকে আবশ্যক করে নেয়া, হালালকে হারাম করা এবং হারামকে হালাল করা নিষিদ্ধ এবং চরম পর্যায়ের নিন্দিত। অর্থাৎ, যে জিনিসটিকে শরীয়ত জরুরী অথবা ইবাদত মনে করেনি সেটাকে নিজের পক্ষ থেকে জরুরী ও ইবাদত মনে করা জায়েয নেই। এমনিভাবে যে জিনিস শরীয়তে জায়েয সেটাকে গুনাহ মনে করাও গুনাহ।

**بَاب قَوْله وَقَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ وَيَكُونَ الدِّينُ لِلَّه فَإِنْ انْتَهَوْا فَلَا عُدْوَانَ إِلَّا عَلَى الظَّالِمِينَ**

**২২৮৫. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "তোমরা তাদের বিরুদ্ধে যুদ্ধ করতে থাকবে যাবত ফিতনা (শিরক) দূরীভূত না হয় এবং আল্লাহর দীন (হুকুম) প্রতিষ্ঠিত না হয়। যদি তারা বিরত হয় তবে জালিমদের ব্যতীত আর কাউকেও আক্রমণ করা চলবে না। (যদি তারা জুলুম তথা শিরক থেকে বিরত হয় এবং মুসলিম হয়ে যায় তবে তাদের ব্যাপারে আর কোন কঠোরতা নেই।)" -২ : ১৯৩, পারা ২, রুকূ ৮

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا عَبْدُ الْوَهَّابِ حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَتَاهُ رَجُلَانِ فِي فِتْنَةِ ابْنِ الزُّبَيْرِ فَقَالَا إِنَّ النَّاسَ صَنَعُوا وَأَنْتَ ابْنُ عُمَرَ وَصَاحِبُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَمَا يَمْنَعُكَ أَنْ تَخْرُجَ فَقَالَ يَمْنَعُنِي أَنَّ اللَّهَ حَرَّمَ دَمَ أَخِي فَقَالَا أَلَمْ يَقُلْ اللَّهُ وَقَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ فَقَالَ قَاتَلْنَا حَتَّى لَمْ تَكُنْ فِتْنَةٌ وَكَانَ الدِّينُ لِلَّهِ وَأَنْتُمْ تُرِيدُونَ أَنْ تُقَاتِلُوا حَتَّى تَكُونَ فِتْنَةٌ وَيَكُونَ الدِّينُ لِغَيْرِ اللَّهِ وَزَادَ عُثْمَانُ بْنُ صَالِحٍ عَنْ ابْنِ وَهْبٍ قَالَ أَخْبَرَنِي فُلَانٌ وَحَيْوَةُ بْنُ شُرَيْحٍ عَنْ بَكْرِ بْنِ عَمْرٍو الْمَعَافِرِيِّ أَنَّ بُكَيْرَ بْنَ عَبْدِ اللَّهِ حَدَّثَهُ عَنْ نَافِعٍ أَنَّ رَجُلًا أَتَى ابْنَ عُمَرَ فَقَالَ يَا أَبَا عَبْدِ الرَّحْمَنِ مَا حَمَلَكَ عَلَى أَنْ تَحُجَّ عَامًا وَتَعْتَمِرَ عَامًا وَتَتْرُكَ الْجِهَادَ فِي سَبِيلِ اللَّهِ عَزَّ وَجَلَّ وَقَدْ عَلِمْتَ مَا رَغَّبَ اللَّهُ فِيهِ قَالَ يَا ابْنَ أَخِي بُنِيَ الْإِسْلَامُ عَلَى خَمْسٍ إِيمَانٍ بِاللَّهِ وَرَسُولِهِ وَالصَّلَاةِ الْخَمْسِ وَصِيَامِ رَمَضَانَ وَأَدَاءِ الزَّكَاةِ وَحَجِّ الْبَيْتِ قَالَ يَا أَبَا عَبْدِ الرَّحْمَنِ أَلَا تَسْمَعُ مَا ذَكَرَ اللَّهُ فِي كِتَابِهِ وَإِنْ طَائِفَتَانِ مِنْ الْمُؤْمِنِينَ اقْتَتَلُوا فَأَصْلِحُوا بَيْنَهُمَا فَإِنْ بَغَتْ إِحْدَاهُمَا عَلَى الْأُخْرَى فَقَاتِلُوا الَّتِي تَبْغِي حَتَّى تَفِيءَ إِلَى أَمْرِ اللَّهِ و قَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ قَالَ فَعَلْنَا عَلَى عَهْدِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَكَانَ الْإِسْلَامُ قَلِيلًا فَكَانَ الرَّجُلُ يُفْتَنُ فِي دِينِهِ إِمَّا قَتَلُوهُ وَإِمَّا يُعَذِّبُونَهُ حَتَّى كَثُرَ الْإِسْلَامُ فَلَمْ تَكُنْ فِتْنَةٌ قَالَ فَمَا قَوْلُكَ فِي عَلِيٍّ وَعُثْمَانَ قَالَ أَمَّا عُثْمَانُ فَكَأَنَّ اللَّهَ عَفَا عَنْهُ وَأَمَّا أَنْتُمْ فَكَرِهْتُمْ أَنْ تَعْفُوا عَنْهُ وَأَمَّا عَلِيٌّ فَابْنُ عَمِّ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَخَتَنُهُ وَأَشَارَ بِيَدِهِ فَقَالَ هَذَا بَيْتُهُ حَيْثُ تَرَوْنَ

৪১. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তাঁর কাছে দুই ব্যক্তি (আলা ইবনে আরার ও হিববান) আবদুল্লাহ্ ইব্‌নে যুবায়রকে কেন্দ্র করে সৃষ্ট ফিতনার সময় আগমন করল এবং বলল, লোকেরা সব ধ্বংস হয়ে যাচ্ছে (শহীদ হচ্ছে) আর আপনি 'উমর রা.-এর পুত্র এবং নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবী! কি কারণে আপনি বের হন না? (আপনি কেন নীরবতা ও একাকীত্ব অবলম্বন করেছেন?) তিনি উত্তর দিলেন, আমার জন্য প্রতিবন্ধক হল, কারণ– আল্লাহ্ তা'আলা আমার ভাইয়ের (মুসলমানের) রক্ত হারাম করেছেন। তারা দু'জন বলল, আল্লাহ্ কি এ কথা বলেননি যে, তোমরা তাদের বিরুদ্ধে যুদ্ধ কর যতক্ষন না ফিতনার অবসান ঘটে। তখন ইব্‌নে 'উমর রা. বললেন, (এ আয়াতের হুকুম অনুযায়ী) আমরা তাদের বিরুদ্ধে (রিসালত যুগে) যুদ্ধ করেছি যতক্ষন না ফিতনার (শিরকের) অবসান ঘটেছে এবং দীনও আল্লাহর জন্য হয়েছে। আর তোমরা তাদের বিরুদ্ধে যুদ্ধ করার ইচ্ছা করছ যেন ফিৎনা হয় এবং আল্লাহ্ ছাড়া অন্যের জন্য দীন হয়ে যায়। অর্থাৎ, মানুষ শরীয়ত পরিপন্থী জীবন যাপন করে।

উসমান ইব্‌নে সালিহ-ইব্‌নে ওহাব-জনৈক ব্যাক্তি (আবদুল্লাহ ইবনে লাহীআ) ও হায়ওয়া ইবনে শুরাইহ- বকর ইবনে আমর মাআফিরী বুকায়র ইবনে আবদুল্লাহ-র. সূত্রে নাফি র. থেকে কিছু বাড়িয়ে বলেন যে, এক ব্যক্তি ইব্‌নে উমর রা. -এর নিকট এসে বলল, হে আবু আবদুর রহমান (ইবনে উমর রা. এর উপনাম)! কি কারণে আপনি এক বছর হজ্জ করেন এবং এক বছর উমরা করেন অথচ জিহাদ ফী সাবীলিল্লাহ পরিত্যাগ করেন? অথচ আপনি জানেন, এ ব্যাপারে আল্লাহ তা'আলা কিরূপ উৎসাহিত করেছেন! ইব্‌নে উমর রা. বললেন, ভাতিজা! ইসলামের ভিত্তি স্থাপিত হয়েছে পাঁচটি বিষয়ের উপর : আল্লাহ্ ও তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি ঈমান আনা, পাঁচ ওয়াক্ত নামায প্রতিষ্ঠা, রমযানের রোযা পালন, যাকাত প্রদান এবং বায়তুল্লাহর হজ্জ আদায়। তখন সে ব্যক্তি বলল, হে আবু আবদুর রহমান! আল্লাহ্ তা'আলা তাঁর কিতাবে কি বর্ণনা করেছেন তা কি আপনি শুনেননি?

وَإِنْ طَائِفَتَانِ مِنَ الْمُؤْمِنِينَ اقْتَتَلُوا فَأَصْلِحُوا بَيْنَهُمَا فَإِنْ بَغَتْ إِحْدَاهُمَا عَلَى الْأُخْرَى فَقَاتِلُوا الَّتِي تَبْغِي حَتَّى تَفِيءَ إِلَى أَمْرِ اللَّهِ

অর্থাৎ, "মু'মিনদের দু'দল দ্বন্দ্বে লিপ্ত হলে তোমরা তাদের মধ্যে মীমাংসা করে দিবে। এরপর তাদের একদল অপর দলকে আক্রমণ করলে তোমরা আক্রমণকারীদের বিরুদ্ধে যুদ্ধ করবে যতক্ষণ না তারা আল্লাহর নির্দেশের দিকে ফিরে আসে। যদি তারা ফিরে আসে– তবে তাদের মধ্যে ন্যায়ের সাথে ফায়সালা করবে এবং ইনসাফ করবে। নিশ্চয় আল্লাহ্ সুবিচারকারীদের ভালোবাসেন।"- ৪৯ : ৯, পারা ২২, রুকূ ১৩

আল্লাহ তা'আলা আরো ইরশাদ করেছেন- قَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ (তাদের বিরুদ্ধে যুদ্ধ করো যতক্ষন না ফিতনার অবসান হয়) এ আয়াতগুলো শ্রবণ করার পর ইব্‌নে উমর রা. বললেন, আমরা এ কাজ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যুগে করেছি । তখন ইসলামের অনুসারীর দল ছিল স্বল্পসংখ্যক, কোন কোন লোককে দীন সম্পর্কে ফিতনায় নিপতিত করা হত অথবা হত্যা করে দেয়া হত বা শাস্তি প্রদান করা হত (মারাত্মক কষ্ট দেয়া হত। হত্যার ক্ষেত্রে মাযী (অতীত) এবং আযাবের ক্ষেত্রে মুযারি' ব্যবহারের কারণ হল ,হত্যা একবারে হয়ে যায় আর আযাব বা শাস্তি অব্যাহত গতিতে চলতে থাকে।) এভাবে ইসলাম (এর শক্তি) বেড়ে গেল। কারণ এখন আর সে ফিতনা অবশিষ্ট থাকেনি।

সে ব্যক্তি বলল, আলী ও উসমান রা. সম্পর্কে আপনার অভিমত কি? তিনি বললেন, উসমান রা. -কে তো আল্লাহ্ তা'আলা ক্ষমা করেছেন অথচ আল্লাহ তাকে ক্ষমা করে দেন তোমরা তা পছন্দ কর না। (যেহেতু লোকটি খারিজী ছিল সেহেতু আলী ও উসমান রা. সম্পর্কে সে দুর্ভাগার মতবিরোধ ছিল।) আর আলী রা. তো রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চাচাতো ভাই এবং জামাতা। তিনি (ইবনে উমর রা.) হাত দ্বারা ইশারা করে বলেন, এই তো তাঁর ঘর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ঘরের কাছে, যেমন তোমরা দেখতে পার। ( হযরত ইবনে উমর রা. এর উদ্দেশ্য হল, আত্মীয়তার দিক দিয়ে নৈকট্যের সাথে সাথে ঘরের দিক দিয়েও নৈকট্যের কথা বুঝানো।)

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

উক্ত খারিজী কাফেরদের বিরুদ্ধে সংঘটিত যুদ্ধকে মুসলমানদের পারস্পরিক লড়াইয়ের সমান সাব্যস্ত করে দিয়েছে। মূল উক্ত হাদীসে আলোচিত লড়াই হল ৭৩ হিজরীর ঘটনা।

হযরত মু'আবিয়া রা. এর পর যখন আবদুল মালিক ইবনে মারওয়ান শাসক হন তখন মক্কার মুসলমানগণ হযরত আবদুল্লাহ ইবনে যুবাইর রা. এর হাতে বায়আত হন। তিনি মক্কায় খলীফা হয়ে যান। আবদুল মালিক ইবনে মারওয়ান হযরত আবদুল্লাহ ইবনে যুবাইর কে বায়আত হতে বলেন। ইবনে যুবাইর রা. তা অস্বীকার করেন। তখন আবদুল মালিক ৭৩ হিজরীতে হাজ্জাজ ইবনে ইউসুফকে সৈন্য বাহিনীসহ মক্কায় প্রেরণ করেন তাকে বাধ্য করে অন্যায়ভাবে হত্যা করতে। হাজ্জাজ সীমাহীন বিপর্যয় সৃষ্টি করে। অবশেষে ইবনে যুবাইর রা. কে শহীদ করে দেয়।

فقالا ان الناس قدضيعوا : এতে আরেকটি কপি হল ان الناس صنعوا (সোয়াদ ও নূনে যবর) যে ইখতিলাফ দেখছেন তা তারা তৈরি করেছে। –কাসাতাল্লানী

فكان الله عفاعنه : এতে ইঙ্গিত হল উহুদ যুদ্ধের দিকে। যেহেতু উহুদ যুদ্ধে কিছু সংখ্যক সাহাবীর ইজতিহাদী ভুলের কারণে বিজয়ের পর কিছুক্ষণের জন্য মুসলমানরা পালাতে আরম্ভ করে অতঃপর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ডাক দেন ফলে সাহাবায়ে কেরাম পুনরায় একত্রিত হন। যে পলায়নে হযরত উসমান রা.ও ছিলেন। অতঃপর আল্লাহ তা'আলা সবার কসুরী ক্ষমা করে দেন। যেমন সূরা আলে ইমরানে স্পষ্ট বিবরণ রয়েছে ولقدعفا عنكم, বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযীর উহুদ যুদ্ধ।

بَاب قَوْلِه وَأَنْفِقُوا فِي سَبِيلِ اللَّهِ وَلَا تُلْقُوا بِأَيْدِيكُمْ إِلَى التَّهْلُكَةِ وَأَحْسِنُوا إِنَّ اللَّهَ يُحِبُّ الْمُحْسِنِينَ التَّهْلُكَةُ وَالْهَلَاكُ وَاحِدٌ বুখারী ৬৪৮

**২২৮৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহর পথে ব্যয় করো এবং তোমরা নিজের হতে নিজেদেরকে ধ্বংসের মুখে নিক্ষেপ করো না। তোমরা সৎকাজ কর, আল্লাহ্ সৎকর্মপরায়ণ লোককে ভালবাসেন।" ২ : ১৯৫, পারা ২, রুকূ ৮। আয়াতে উল্লিখিত التَّهْلُكَةُ এবং الْهَلَاكُ : সমার্থক।

**حَدَّثَنَا** إِسْحَاقُ أَخْبَرَنَا النَّضْرُ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ سُلَيْمَانَ قَالَ سَمِعْتُ أَبَا وَائِلٍ عَنْ حُذَيْفَةَ وَأَنْفِقُوا فِي سَبِيلِ اللَّهِ وَلَا تُلْقُوا بِأَيْدِيكُمْ إِلَى التَّهْلُكَةِ قَالَ نَزَلَتْ فِي النَّفَقَةِ

৪২. ইসহাক র......... হুযায়ফা রা. সূত্রে বর্ণিত যে, وَأَنْفِقُوا فِي سَبِيلِ اللَّهِ وَلَا تُلْقُوا بِأَيْدِيكُمْ إِلَى التَّهْلُكَةِ এ আয়াতটি আল্লাহর পথে ব্যয় সম্পর্কে নাযিল হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

বাহ্যিক ইবারত দ্বারা বুঝা যায়, এ অর্থ ব্যয় ও জিহাদ সংক্রান্ত কারণ জিহাদের ব্যয় তথা অস্ত্র শস্ত্রের খরচাদিতে প্রতিবন্ধকতা সৃষ্টি করা, কাফেরদের মজবুত করা এবং নিজেদের শক্তি দুর্বল করার কারণ হবে। আর এ দুর্বলতা হবে ধ্বংসের কারণ। الظاهر ان مراده النفقة في الجهاد فانه لو لم ينفق فيه غلب عليهم الكفار واهلكوهم - হাশিয়ায়ে বুখারী : ৬৪৮

শানে নুযুল সংক্রান্ত একটি রেওয়ায়াত হযরত আবু আইউব আনসারী রা. থেকে বর্ণিত আছে যে, আয়াতটি আমাদের আনসার সম্প্রদায়ের ব্যাপারে অবতীর্ণ হয়েছে। আমরা আনসারীরা পরস্পরে ভাবলাম, এবার তো আল্লাহ তা'আলা ইসলামে ইযযত ও উঁচু মর্যাদা দান করেছেন। প্রথমে আমরা স্বতস্ফূর্তভাবে অজস্র সম্পদ ব্যয় করেছি। অতএব এখন কিছুটা নিয়ন্ত্রণ করা উচিত। এর পরিপ্রেক্ষিতে আয়াত নাযিল হয়েছে وَأَنْفِقُوا فِي سَبِيلِ اللَّهِ وَلَا تُلْقُوا بِأَيْدِيكُمْ إِلَى التَّهْلُكَةِ।

## بَاب قَوْلِه فَمَنْ كَانَ مِنْكُمْ مَرِيضًا أَوْ بِه أَذًى مِنْ رَأْسِه

**২২৮৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের মধ্যে যদি কেউ পীড়িত হয় কিংবা মাথায় ক্লেশ থাকে তবে রোযা কিংবা সদকা অথবা কুরবানীর দ্বারা তার ফিদিয়া দিবে।" -২ : ১৯৬, পারা ২, রুকূ ৮

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ الْأَصْبَهَانِيِّ قَالَ سَمِعْتُ عَبْدَ اللَّهِ بْنَ مَعْقِلٍ قَالَ قَعَدْتُ إِلَى كَعْبِ بْنِ عُجْرَةَ فِي هَذَا الْمَسْجِدِ يَعْنِي مَسْجِدَ الْكُوفَةِ فَسَأَلْتُهُ عَنْ فِدْيَةٍ مِنْ صِيَامٍ فَقَالَ حُمِلْتُ إِلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَالْقَمْلُ يَتَنَاثَرُ عَلَى وَجْهِي فَقَالَ مَا كُنْتُ أُرَى أَنَّ الْجَهْدَ قَدْ بَلَغَ بِكَ هَذَا أَمَا تَجِدُ شَاةً قُلْتُ لَا قَالَ صُمْ ثَلَاثَةَ أَيَّامٍ أَوْ أَطْعِمْ سِتَّةَ مَسَاكِينَ لِكُلِّ مِسْكِينٍ نِصْفُ صَاعٍ مِنْ طَعَامٍ وَاحْلِقْ رَأْسَكَ فَنَزَلَتْ فِيَّ خَاصَّةً وَهْيَ لَكُمْ عَامَّةً

৪৩। আদম............ আবদুল্লাহ ইব্‌নে মা'কিল রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি কা'ব ইব্‌নে উজরা-এর নিকট কুফার এ মসজিদে উপস্থিত হয়ে রোযার ফিদিয়া সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, আমার চেহারায় (মাথা থেকে) উকুন পড়ছিল এমতাবস্থায় আমাকে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আনা হয়। তিনি তখন বললেন, আমি মনে করি, এতে তোমার কষ্ট হচ্ছে। তুমি কি একটি বকরী যোগাড় করতে পার না? আমি বললাম, না। তিনি বললেন, তুমি তিনদিন রোযা পালন কর অথবা ছয়জন দরিদ্রকে খাদ্য প্রদান কর। প্রতিটি দরিদ্রকে অর্ধ সা' খাদ্য (গম) প্রদান করতে হবে এবং তোমার মাথার চুল কামিয়ে ফেল। (হযরত কা'ব ইবনে উজরা রা. ইহরাম বাঁধা অবস্থায় ছিলেন) তখন আমার সম্পর্কে বিশেষভাবে فَمَنْ كَانَ مِنْكُمْ مَرِيضًا أَوْ بِه أَذًى مِنْ رَأْسِه আয়াত নাযিল হয়। তবে এ আয়াত (-এর হুকুম) তোমাদের সকলের জন্য ব্যাপক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি আবওয়াবুল উমরায় ২৪৪ পৃষ্ঠায় এসেছে। হযরত কাব ইবনে উজরা রা. এর এ হাদীস দ্বারা জানা গেল, যদি ইহরাম অবস্থায় কারো মাথায় প্রচুর উকুন হয়ে যায় অথবা এমন কোন যখম হয় যার ফলে মাথার চুল কাটা জরুরী হয়ে পড়ে ফলে চুল কেটে ফেলে (চাই মুণ্ডে অথবা ছেঁটে) তার উপর ফিদিয়া আসবে। যার তিনটি ছুরত রয়েছে–

১. তিনটি রোযা রাখবে।

২. ছয় জন মিসকিনকে সদকাতুল ফিতর পরিমাণ দান-খয়রাত করবে।

৩. বা কুরবানী করবে। যার ন্যুনতম স্তর হয় বকরী। আর উট হলে তো উত্তম।

## بَاب فَمَنْ تَمَتَّعَ بِالْعُمْرَةِ إِلَى الْحَجِّ

**২২৮৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের মধ্যে যে ব্যক্তি হজ্জের প্রাক্কালে উমরা দ্বারা লাভবান হতে চায় (সে সহজলভ্য কুরবানী করবে)।" -২ : ১৯৬, পারা ২, রুকূ ৮

**ব্যাখ্যা :** তামাত্তু বিল উমরার একটি ছুরত হল উমরা আর হজ্জ্ব এক সাথে করল অর্থাৎ, হজ্জে কিরান অথবা হজ্জের পূর্বে উমরা করল অতপর হারাম মাসগুলোতেই দ্বিতীয় ইহরাম বেঁধে হজ্জ্ব করল। অর্থাৎ, হজ্জে তামাত্তু। উদ্দেশ্য হল, হজ্জে কিরান অথবা তামাত্তু করলে কিরানকারী ও তামাত্তুকারীর উপর একটি ছাগল অথবা গাভী কিংবা উটের এক সপ্তমাংশ দম দেয়া আবশ্যক। এটাকে দমে কিরান বা দমে তামাত্তু বলে।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ عِمْرَانَ أَبِي بَكْرٍ حَدَّثَنَا أَبُو رَجَاءٍ عَنْ عِمْرَانَ بْنِ حُصَيْنٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ أُنْزِلَتْ آيَةُ الْمُتْعَةِ فِي كِتَابِ اللَّهِ فَفَعَلْنَاهَا مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَمْ يُنْزَلْ قُرْآنٌ يُحَرِّمُهُ وَلَمْ يَنْهَ عَنْهَا حَتَّى مَاتَ قَالَ رَجُلٌ بِرَأْيِهِ مَا شَاءَ

৪৪। মুসাদ্দাদ র......... ইমরান ইব্‌নে হুসাইন রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, তামাত্তুর আয়াত আল্লাহর কিতাবে নাযিল হয়েছে। এরপর আমরা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে তা আদায় করেছি। একে নিষিদ্ধ ঘোষণা করে কুরআনের কোন আয়াত নাযিল হয়নি। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইন্তিকাল পর্যন্ত তা থেকে নিষেধও করেননি। এখন যে তা নিষেধ করতে চায় তা হচ্ছে তার নিজস্ব অভিমত।

অর্থাৎ, পরবর্তীতে কুরআনে হাকীম এটাকে নিষিদ্ধ সাব্যস্ত করেনি। না রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ মুতআ করতে নিষিদ্ধ করেছেন তার ওফাতের পূর্ব পর্যন্ত। এটা তো এক ব্যক্তি নিজের রায় মত যা ইচ্ছা বলে দিয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। উভয়টি দ্বারাই তামাত্তুর বৈধতা বুঝা যায়। হাদীসটি হজ্জে ২১৩ পৃষ্ঠায় এসেছে। ইমাম মুসলিম র. ও এটি বর্ণনা করেছেন।

يحرمه অর্থাৎ, তামাত্তুকে হারাম করবে।–উমদা। উদ্দেশ্য হল, মুতআ মানে তামাত্তু। কাজেই পুরুষলিঙ্গের যমীর দ্বারা উদ্দেশ্য হল ( تمتع ) তামাত্তু। আর عنها স্ত্রীলিঙ্গের যমীর দ্বারা উদ্দেশ্য হল মুতআ (متعة)।

قال رجـــل : ব্যক্তি দ্বারা উদ্দেশ্য হযরত উমর ফারুক রা. অথবা হযরত উসমান গণী রা.। কারণ হযরত উমর ফারুক রা. এর অনুসরনে হযরত উসমান গণী রা.ও নিষেধ করেছিলেন।

হক এবং সহীহ হল, হযরত উমর রা. নাজায়েয মনে করে তামাত্তু করতে বারণ করতেন না। বরং হযরত উমর রা.চাইতেন লোকজন যেন বার বার কাবাঘরের জন্য সফর করে, একই সফরে উভয়টি (তথা হজ্জ ও উমরা) থেকে অবসর হয়ে যিয়ারতে কাবা থেকে বঞ্চিত না হয়। মোটকথা উদ্দেশ্য ছিল এই যে, হযরত উমর রা. এটাকে পছন্দ করতেন না।

## بَاب قوله لَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ أَنْ تَبْتَغُوا فَضْلًا مِنْ رَبِّكُمْ

বুখারী ৬৪৮

**২২৮৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের প্রতিপালকের অনুগ্রহ (রিযিক) সন্ধান করাতে তোমাদের কোন গুনাহ নেই।"- ২ : ১৯৮, পারা ২, রুকূ ৯

ব্যাখ্যার জন্য নিম্নোক্ত হাদীস দ্রষ্টব্য।

অর্থাৎ, হজ্জের সফরে ব্যবসা-বাণিজ্য করা জায়েয। অবশ্য আসল লক্ষ্য উদ্দেশ্য যেন হয় হজ্জ। যেহেতু সাহাবায়ে কেরাম হজ্জের মৌসুমে জীবিকা তথা ব্যবসা-বাণিজ্য অন্বেষণকে গুনাহের কাজ মনে করতেন সেহেতু এই আয়াতে কারীমায় এর বৈধতার বিবরণ দেয়া হয়েছে।

(টীকা : তামাত্তু- হজ্জের প্রকার বিশেষ। প্রথমে উমরার ইহরাম বেঁধে উমরা আদায় করা এবং ইহরাম ছেড়ে পুনরায় হজ্জের জন্য নতুন করে ইহরাম বাঁধা।)

**حَدَّثَنِي** مُحَمَّدٌ قَالَ أَخْبَرَنِي ابْنُ عُيَيْنَةَ عَنْ عَمْرٍو عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كَانَتْ عُكَاظُ وَمَجَنَّةُ وَذُو الْمَجَازِ أَسْوَاقًا فِي الْجَاهِلِيَّةِ فَتَأَثَّمُوا أَنْ يَتَّجِرُوا فِي الْمَوَاسِمِ فَنَزَلَتْ لَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ أَنْ تَبْتَغُوا فَضْلًا مِنْ رَبِّكُمْ فِي مَوَاسِمِ الْحَجِّ

৪৫। মুহাম্মদ র......... ইব্‌নে আববাস রা. সূত্রে বর্ণিত তিনি বলেন, উকায, মাজান্না এবং যুল-মাজায নামক তিনটি স্থানে জাহেলী যুগে বাজার ছিল। কুরাইশগণ তথায় হজ্জেও মওসুমে ব্যবসা করতে যেত। তাই মুসলিমগণ (ইসলাম আসার পর হজ্বের মৌসমে) সেখানে যাওয়া দোষনীয় মনে করত। তাই এ আয়াত নাযিল হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট

হাদীসটি কিতাবুল হজ্জে ২৩৮ এবং বুয়ূয়ে ২৮২ পৃষ্ঠায় এসেছে।

عكاظ : আইনের উপর পেশ, কাফ তাশদীদবিহীন পরবর্তীতে যোয়া।

ذُو الْمَجَازِ : মীম এবং জীমের উপর যবর, আলিফের পর ঝা।

সারকথা : এই আয়াতে কারীমা দ্বারা এ বিষয়টি বোঝা গেল যে, কেউ যদি হজ্জের সফরে কোন বেঁচা-কেনা করে বা শ্রম দেয় যদ্বারা কোন লাভ হয়, তবে তাতে কোন গোনাহ নেই। অবশ্য জরুরী হল, আসল নিয়ত যেন হয় হজ্জের এবং হজ্জের ব্যায়ে কিংবা পারিবারিক জরুরিয়্যাতে সংকীর্ণতা বা অভাব অনটন থাকলে তা পূরণ করার জন্য কোন মামূলী ব্যবসা কিংবা মজদুরী করলে তাতে কোন গোনাহ নেই। অবশ্য উত্তম হল, যে পাঁচ দিনে হজ্জের কাজগুলো সম্পন্ন হয় তথা ৮ই জিলহজ্জ থেকে ১২ই জিলহজ্জ পর্যন্ত ব্যবসা-বাণিজ্য কিংবা মজদুরীর কোন কাজ রাখবে না; বরং এ দিনগুলোকে খালেস ইবাদত ও যিকির আযকারে কাটাবে।

## بَاب قوله ثُمَّ أَفِيضُوا مِنْ حَيْثُ أَفَاضَ النَّاسُ

**২২৯০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এরপর অন্যান্য লোক যেখান থেকে প্রত্যাবর্তন করে তোমরাও সে স্থান থেকে প্রত্যাবর্তন করবে।"-২ : ১৯৯, পারা ২, রুকূ ৯

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ خَازِمٍ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا كَانَتْ قُرَيْشٌ وَمَنْ دَانَ دِينَهَا يَقِفُونَ بِالْمُزْدَلِفَةِ وَكَانُوا يُسَمَّوْنَ الْحُمْسَ وَكَانَ سَائِرُ الْعَرَبِ يَقِفُونَ بِعَرَفَاتٍ فَلَمَّا جَاءَ الْإِسْلَامُ أَمَرَ اللَّهُ نَبِيَّهُ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يَأْتِيَ عَرَفَاتٍ ثُمَّ يَقِفَ بِهَا ثُمَّ يُفِيضَ مِنْهَا فَذَلِكَ قَوْلُهُ تَعَالَى ثُمَّ أَفِيضُوا مِنْ حَيْثُ أَفَاضَ النَّاسُ

৪৬। আলী ইব্‌নে আবদুল্লাহ র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত যে, কুরাইশ এবং যারা তাদের দীনের অনুসারী ছিল (হজ্বের ব্যাপারে তাদের অনুসরন করে চলত, যেমন বনু আমির, ছাকীফ ও খুযাআ) তারা হজ্জের সময় মুযদালিফায় অবস্থান করত। (অর্থাৎ, ময়দানে আরাফাতে অবস্থান করত না।) তাদের নাম রাখা হত হুমস করে। অপরাপর আরবগণ আরাফাতে অবস্থান

করত। এরপর যখন ইসলামের আগমন হল, তখন আল্লাহ তা'আলা, তাঁর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে আরাফাতে অবস্থানের এবং এরপর সেখান থেকে প্রত্যাবর্তনের (মুযদালিফায় আসার)নির্দেশ দিলেন।

ثُمَّ أَفِيضُوا مِنْ حَيْثُ أَفَاضَ النَّاسُ আয়াতের উদ্দেশ্য সেটিই ।

অর্থাৎ, আরাফা থেকে ফিরে এসে মুযদালিফায় থাকবে। পূর্ণ ব্যাখ্যার জন্য নিম্নোক্ত হাদীস দ্রষ্টব্য।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের শেষাংশে মিল স্পষ্ট।

হাদীসটি হজ্জে ২২৬ পৃষ্ঠায় এসেছে। এ হাদীসের পূর্ণ ব্যাখ্যার জন্য শানে নুযুল দ্রষ্টব্য।

**শানে নুযুল**

আরবের কুরাইশ ছিল বাইতুল্লাহর রক্ষক ও প্রতিবেশী। গোটা আরবে তাদের ক্ষমতা ও প্রভাব ছিল স্বীকৃত । তাদের বিশেষ এক মর্যাদা ছিল। জাহিলী যুগে তারা তাদের বিশেষ শান প্রকাশার্থে এ আচরণ করত যে, সবাই তো আরাফাতে যেয়ে সেখানে উকুফ বা অবস্থান করে সেখান থেকে ফিরে আসত, কিন্তু তারা পথিমধ্যে মুযদালিফাতেই অবস্থান করত এবং বলত, আমরা যেহেতু বাইতুল্লাহ ও হেরেমের প্রতিবেশী এজন্য হেরেমের সীমার বাইরে যাওয়া আমদের জন্য সঙ্গত নয়। বস্তুত মুযদালিফা হেরেমের সীমানার ভেতরেই অবস্থিত আর আরাফাত তার বাইরে। এ বাহানায় তারা মুযদালিফাতেই অবস্থান করত এবং সেখান থেকেই ফিরে আসত। এর মূল কারণ ছিল নিজেদের গর্ব-অহংকার এবং সাধারণ লোক থেকে নিজেদের স্বতন্ত্র অবস্থান।

আল্লাহ তা'আলার এ ফরমান তাদেও ভ্রান্ত কর্মপদ্ধতি স্পষ্ট করে দিয়েছে এবং তিনি হুকুম দিয়েছেন তোমরাও সেখানে যাও যেখানে সবাই যায় অর্থাৎ, আরাফাতে, অতপর সেখান থেকে সবার সাথে প্রত্যাবর্তন করো।

حمس হা এর উপর পেশ, মীম সাকিন। এরপর সীন। এটি احمس এর বহুবচন। অর্থ শক্ত-কঠোর। কারণ তারা তাদের মত ও পথের উপর ছিল কঠোর।– কাসতাল্লানী

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ أَبِي بَكْرٍ حَدَّثَنَا فُضَيْلُ بْنُ سُلَيْمَانَ حَدَّثَنَا مُوسَى بْنُ عُقْبَةَ أَخْبَرَنِي كُرَيْبٌ عَنِ ابْنِ عَبَّاسٍ قَالَ يَطَّوَّفُ الرَّجُلُ بِالْبَيْتِ مَا كَانَ حَلَالًا حَتَّى يُهِلَّ بِالْحَجِّ فَإِذَا رَكِبَ إِلَى عَرَفَةَ فَمَنْ تَيَسَّرَ لَهُ هَدِيَّةٌ مِنَ الْإِبِلِ أَوِ الْبَقَرِ أَوِ الْغَنَمِ مَا تَيَسَّرَ لَهُ مِنْ ذَلِكَ أَيَّ ذَلِكَ شَاءَ غَيْرَ أَنَّهُ إِنْ لَمْ يَتَيَسَّرْ لَهُ فَعَلَيْهِ ثَلَاثَةُ أَيَّامٍ فِي الْحَجِّ وَذَلِكَ قَبْلَ يَوْمِ عَرَفَةَ فَإِنْ كَانَ آخِرُ يَوْمٍ مِنَ الْأَيَّامِ الثَّلَاثَةِ يَوْمَ عَرَفَةَ فَلَا جُنَاحَ عَلَيْهِ ثُمَّ لِيَنْطَلِقْ حَتَّى يَقِفَ بِعَرَفَاتٍ مِنْ صَلَاةِ الْعَصْرِ إِلَى أَنْ يَكُونَ الظَّلَامُ ثُمَّ لِيَدْفَعُوا مِنْ عَرَفَاتٍ إِذَا أَفَاضُوا مِنْهَا حَتَّى يَبْلُغُوا جَمْعًا الَّذِي يَبِيتُونَ بِهِ ثُمَّ لِيَذْكُرُوا اللَّهَ كَثِيرًا وَأَكْثِرُوا التَّكْبِيرَ وَالتَّهْلِيلَ قَبْلَ أَنْ تُصْبِحُوا ثُمَّ أَفِيضُوا فَإِنَّ النَّاسَ كَانُوا يُفِيضُونَ وَقَالَ اللَّهُ تَعَالَى ثُمَّ أَفِيضُوا مِنْ حَيْثُ أَفَاضَ النَّاسُ وَاسْتَغْفِرُوا اللَّهَ إِنَّ اللَّهَ غَفُورٌ رَحِيمٌ حَتَّى تَرْمُوا الْجَمْرَةَ

৪৭। মুহাম্মদ ইব্‌নে আবূ বকর র......... ইব্‌নে আববাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, তামাত্তু আদায়কারী ব্যক্তি উমরা আদায়ের পরে যত দিন হালাল অবস্থায় থাকবে (অর্থাৎ, মক্কায় মুকীম থাকবে অথবা উমরার ইহরাম খুলে ফেলবে) ততদিন বায়তুল্লাহ্‌ তাওয়াফ করবে। তারপর হজ্জের জন্য ইহরাম বাঁধবে। এরপর যখন আরাফাতে (অবস্থানের জন্য যাবে তখন (উট, গরু, ছাগল প্রভৃতি) কুরবানীর পশু যা মুহরিমের জন্য সহজলভ্য হয় তা মিনাতে কুরবানী করবে। আর যে কুরবানীর সঙ্গতি রাখে না সে হজ্জের দিনসমূহের মধ্যে তিনটি রোযা পালন করবে। আর তা আরাফা দিবসের (৯ই জিলহজ্জের) পূর্বে হতে হবে। আর তিন দিনের শেষ দিন যদি আরাফার দিন হয়, তবে তাতে কোন দোষ নেই। তারপর আরাফার ময়দানে যাবে এবং সেখানে আসর নামায হতে অন্ধকার ছড়িয়ে পড়া পর্যন্ত অবস্থান করবে। এরপর আরাফা থেকে রওয়ানা করবে। আরাফা থেকে ফিরে মুযদালিফায় পৌছবে। সেখানে রাত্রিযাপন করবে। (এখানে দু'টি কপি আছে- ১. يَبِيتُونَ এর তরজমা করা হয়েছে। ২. দ্বিতীয় কপি হল, يَتَبَرَّرُ فِيهِ এর অর্থ হল, সেখানে নেকী অম্বেষণ করা

হয়। শব্দটি بِـرٌّ থেকে গৃহীত)। অতঃপর বেশি বেশি আল্লাহর যিকির করবে। অতবা (রাবীর সন্দেহ) বেশি বেশি তাকবীর ও তাহলীল পাঠ করবে সকাল পর্যন্ত। এরপর মুযদালিফা থেকে ফিরো যায়। কারণ, লোকজন সেখান থেকে তথা মুযদালিফা থেকে ফিরত। (প্রত্যাবর্তন করত যেভাবে অন্যান্য লোক প্রত্যাবর্তন করে।) যেমন আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন- ثُمَّ أَفِيضُوا مِنْ حَيْثُ أَفَاضَ النَّاسُ وَاسْتَغْفِرُوا اللَّهَ إِنَّ اللَّهَ غَفُورٌ رَحِيمٌ "এরপর প্রত্যাবর্তন করো সেখান থেকে, যেখান থেকে লোকজন প্রত্যাবর্তন করে এবং আল্লাহর কাছে ক্ষমা প্রার্থনা করো, নিশ্চয় আল্লাহ্ তা'আলা ক্ষমাশীল, দয়াময়।" তারপর (জামরাতুল আকাবায়) প্রস্তর নিক্ষেপ করবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল ثُمَّ أَفِيضُوا مِنْ বাক্যে।

এখানে আসরের নামায দ্বারা উদ্দেশ্য হল সূর্য হেলার পরবর্তী সময়। কারণ جمع تقديم তথা আগে একত্রিকরণ হিসাবে জোহরের ওয়াক্তেই আসরের নামায আদায় করা হয়। এরপর অর্থাৎ, উকুফে আরাফা থেকে অবসর গ্রহণের পর মাগরিবের ওয়াক্ত হয়ে যাওয়া সত্ত্বেও মাগরিব নামায না পড়ে মুযদালিফার উদ্দেশ্যে রওয়ানা হয়ে جمع تاخير তথা বিলম্বে একত্রিকরণ হিসাবে মুযদালিফায় ইশার ওয়াক্তে মাগরিব ও ইশা আদায় করা হয়।

এখানে একটি প্রশ্ন হয় যে, এ হাদীস দ্বারা তো বুঝা গেল আয়াতে কারীমায় ثم أفيضوا দ্বারা উদ্দেশ্য মুযদালিফা থেকে ফিরে আসা। কিন্তু পূর্ববর্তী হাদীস তথা হযরত আয়েশা রা.-এর হাদীস দ্বারা বুঝা যায়, আরাফাত থেকে ফেরা।

**উত্তর :** কোন বিরোধ নেই। কারণ, হযরত ইবনে আব্বাস রা. এর তাফসীরে افاض الناس (এর الناس) দ্বারা উদ্দেশ্য হুমস তথা কুরাইশ আর হযরত আয়েশা সিদ্দীকা রা.-এর তাফসীরে الناس দ্বারা অকুরাইশ উদ্দেশ্য।

## بَاب وَمِنْهُمْ مَنْ يَقُولُ رَبَّنَا آتِنَا فِي الدُّنْيَا حَسَنَةً وَفِي الْآخِرَةِ حَسَنَةً وَقِنَا عَذَابَ النَّارِ বুখারী ৬৪৯

**২২৯১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং তাদের মধ্যে কেউ কেউ (মুমিন দোয়ায়) বলে, "হে আমাদের প্রতিপালক! আপনি আমাদের দুনিয়াতে কল্যাণ দান করুন এবং আখিরাতেও কল্যাণ দান করুন এবং আমাদের জাহান্নামের আযাব থেকে রক্ষা করুন।"-২ : ২০১ , পারা ২, রুকূ ৯

حَدَّثَنَا أَبُو مَعْمَرٍ حَدَّثَنَا عَبْدُ الْوَارِثِ عَنْ عَبْدِ الْعَزِيزِ عَنْ أَنَسٍ قَالَ كَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ اللَّهُمَّ رَبَّنَا آتِنَا فِي الدُّنْيَا حَسَنَةً وَفِي الْآخِرَةِ حَسَنَةً وَقِنَا عَذَابَ النَّارِ

৪৮. আবু মা'মার র......... আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এই বলে দোয়া করতেন-

اللَّهُمَّ رَبَّنَا آتِنَا فِي الدُّنْيَا حَسَنَةً وَفِي الْآخِرَةِ حَسَنَةً وَقِنَا عَذَابَ النَّارِ

"হে আমাদের রব! আপনি আমাদের দুনিয়াতে কল্যাণ দান করুন এবং আখিরাতেও কল্যাণ দান করুন এবং জাহান্নামের আযাব থেকে রক্ষা করুন।"-২ : ২০১, পারা ২, রুকূ ৯

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. দাওয়াতে ৯৪৫ পৃষ্ঠায় বর্ণনা করেছেন। উক্ত দোয়ায় حسنة শব্দে দৈহিক সুস্থতা, পরিবার-পরিজনের সুস্থতা, হালাল রিযিকে প্রাচুর্য ও বরকত, পার্থিব সব প্রয়োজন পূর্ণতা, নেক আমল, প্রশংসনীয় চরিত্র, উপকারী ইলম, ইযযত-সম্মান, সঠিক আকাইদ, সিরাতে মুসতাকীমের হেদায়াত এবং ইবাদতে পরিপূর্ণ ইখলাস প্রদান সবই অন্তর্ভুক্ত। আখিরাতের হাসানায় জান্নাত, তার স্থায়ী নেয়ামতরাজি, আল্লাহ তা'আলার সন্তোষ, তাঁর দিদার এসব কিছু অন্তর্ভুক্ত।

## بَاب وَهُوَ أَلَدُّ الْخِصَامِ وَقَالَ عَطَاءٌ النَّسْلُ الْحَيَوَانُ

**২২৯২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী :" প্রকৃতপক্ষে সে কিন্তু ঘোর ঝগড়াটে ।"- ২ : ২০৪, পারা ২ রুকূ ৯

আতা (ইবনে আবু রাবাহ) বলেন, ويهلك الحرث والنسل আয়াতে النَّسْلُ অর্থ হল-জানোয়ার । অর্থাৎ, সে ফসল ও পশু ধ্বংস করে ।

**ব্যাখ্যা :** পূর্ণ আয়াতটি হল وَمِنَ النَّاسِ مَنْ يُعْجِبُكَ قَوْلُهُ فِي الْحَيَاةِ الدُّنْيَا وَيُشْهِدُ اللَّهَ عَلَى مَا فِي قَلْبِهِ وَهُوَ أَلَدُّ الْخِصَامِ (٢٠٤) এ আয়াতে من الناس দ্বারা উদ্দেশ্য হল আখনাস ইবনে শরীক । সে ছিল পাকা মুনাফিক । অর্থাৎ, এসব আয়াত আখনাস নামক মুনাফিক সম্পর্কে অবতীর্ণ হয়েছে, সে ছিল উচ্চাঙ্গের ভাষাবিদ, ভাষাপণ্ডিত, ভীষণ মুখর । সে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে কসম খেয়ে খেয়ে ইসলামের দাবী করত । মজলিস থেকে উঠে গিয়ে, ফাসাদ- দুষ্টামী এবং মুসলিম বিদ্বেষী কর্মকাণ্ডে রত হত । এ মুনাফিক সম্পর্কেই ইরশাদ হয়েছে- লোকদের মধ্যে কেউ কেউ আছে যার শুধু পার্থিব উদ্দেশ্যে বলা কথা (বিশুদ্ধ ও উচ্চাঙ্গের ভাষা পাণ্ডিত্যের কারণে) আপনাকে বিস্ময়াভিভূত করত । তার অন্তরে যা আছে সে বিষয়ে (নিজের মান ও গ্রহণযোগ্যতা বৃদ্ধির জন্য) আল্লাহকে সাক্ষী বানাত, অথচ সে হল কট্টর দুশমন ।

حَدَّثَنَا قَبِيصَةُ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ ابْنِ جُرَيْجٍ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ عَائِشَةَ تَرْفَعُهُ قَالَ أَبْغَضُ الرِّجَالِ إِلَى اللَّهِ الْأَلَدُّ الْخَصِمُ وَقَالَ عَبْدُ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنِي ابْنُ جُرَيْجٍ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৪৯ । কাবীসা র......... হযরত আয়েশা রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, তিনি ইরশাদ করেন, আল্লাহর নিকট অধিক ঘৃণিত মানুষ হচ্ছে অতিরিক্ত ঝগড়াটে ব্যক্তি (অর্থাৎ, মুসলমানদের সাথে ভীষন শত্রুতা রাখে ও ঝগড়া করে) । আবদুল্লাহ বলেন, আমার কাছে সুফিয়ান হাদীস বর্ণনা করেন, তিনি বলেন, আমার কাছে ইব্‌নে জুরায়জ ইব্‌নে আবু মুলায়কা হতে আয়েশা রা. সূত্রে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট ।

وقال عبدالله : অর্থাৎ, ইবনুল ওয়ালীদ । এ সনদ বর্ণনা দ্বারা উদ্দেশ্য হল, সুফিয়ান সাওরীর শ্রবণ ইবনে জুরাইজ থেকে প্রমাণিত । কারণ উপরে ছিল عن إبن جريج আর এখানে সুস্পষ্ট ভাষায় রয়েছে حدثني إبن جريج । তাছাড়া আরেকটি উপকারও হয়েছে । সেটি হল এখানে সুস্পষ্ট ভাষায় রয়েছে عن عائشة عن النبي صلى الله عليه وسلم ।

## بَاب أَمْ حَسِبْتُمْ أَنْ تَدْخُلُوا الْجَنَّةَ وَلَمَّا يَأْتِكُمْ مَثَلُ الَّذِينَ خَلَوْا مِنْ قَبْلِكُمْ مَسَّتْهُمْ الْبَأْسَاءُ وَالضَّرَّاءُ إِلَى قَرِيبٌ

**২২৯৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমরা কি মনে কর যে, তোমরা জান্নাতে প্রবেশ করবে, যদিও এখনও তোমাদের কাছে তোমাদের পূর্ববর্তীদের মতো অবস্থা আসেনি? অর্থসঙ্কট-দরিদ্রতা ও দুঃখ- ক্লেশ, রোগ-ব্যাধি তাদের স্পর্শ করেছিল এবং তারা ভীত ও কম্পিত হয়েছিল । এমন কি রাসূলগন এবং তাঁর সাথে ঈমান আনয়নকারীগণ বলে উঠেছিল, আল্লাহর সাহায্য কখন আসবে? হ্যাঁ, আল্লাহর সাহায্য নিকটেই ।"- ২ : ২১৪, পারা ২, রুকূ ১০

حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ عَنْ ابْنِ جُرَيْجٍ قَالَ سَمِعْتُ ابْنَ أَبِي مُلَيْكَةَ يَقُولُ قَالَ ابْنُ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا حَتَّى إِذَا اسْتَيْأَسَ الرُّسُلُ وَظَنُّوا أَنَّهُمْ خَفِيفَةً ذَهَبَ بِهَا هُنَاكَ وَتَلَا حَتَّى يَقُولَ الرَّسُولُ وَالَّذِينَ آمَنُوا مَعَهُ مَتَى نَصْرُ اللَّهِ أَلَا إِنَّ نَصْرَ اللَّهِ قَرِيبٌ فَلَقِيتُ عُرْوَةَ بْنَ الزُّبَيْرِ فَذَكَرْتُ لَهُ ذَلِكَ فَقَالَ قَالَتْ عَائِشَةُ مَعَاذَ اللَّهِ وَاللَّهِ مَا وَعَدَ اللَّهُ رَسُولَهُ مِنْ شَيْءٍ قَطُّ إِلَّا عَلِمَ أَنَّهُ كَائِنٌ قَبْلَ أَنْ يَمُوتَ وَلَكِنْ لَمْ يَزَلْ الْبَلَاءُ بِالرُّسُلِ حَتَّى خَافُوا أَنْ يَكُونَ مَنْ مَعَهُمْ يُكَذِّبُونَهُمْ فَكَانَتْ تَقْرَؤُهَا وَظَنُّوا أَنَّهُمْ قَدْ كُذِّبُوا مُثَقَّلَةً

৫০। ইবরাহীম ইব্‌নে মূসা র......... আববাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, حَتَّى إِذَا اسْتَيْأَسَ الرُّسُلُ وَظَنُّوا أَنَّهُمْ قَدْ كُـــذِبُوا ("অবশেষে যখন রাসূলগণ নিরাশ হল (আযাবের বিলম্বে ধোকায় পড়ো না। কারণ পূর্ববর্তী উম্মতদেরকেও দীর্ঘ অবকাশ দেয়া হয়েছিল। দীর্ঘমেয়াদী অবকাশের ফলে আরো বেশি বেশি দুষ্টমী করতে আরম্ভ করল। ফলে রাসূলগন তাদের ঈমান আনয়নের আশাই ছেড়ে দিল এবং রাসূলগন ভাবল যে, তাদেরকে মিথ্যা বলা হয়েছে।" অর্থাৎ, আমাদের ধারণা আমদের বুঝ আমাদেরকে ভুল বলেছে। উদ্দেশ্য হল,আমরা যে আমাদের কিয়াস ও ধারণা অনুযায়ী আল্লাহর প্রতিশ্রুতির সময় আন্দাজ-অনুমান দ্বারা নির্ধারণ করেছিলাম তাতে আমাদের থেকে ভুল হয়ে গেছে। অর্থাৎ, ইজতিহাদী ভুল হয়ে গেছে, যা নবীগন থেকে হতে পারে।–১২ : ১১০ তাখফীফ সহ কিরাআত অর্থাৎ, قَدْ كُذِبُوا শব্দটিতে যালে তাশদীদ নেই।

ذَهَبَ بِهَا هُنَـــاكَ وَتَلَـــا (ইবনে আবু মুলাইকা বলেন,) তখন ইব্‌নে আববাস রা. এই আয়াতটিকে সেখানে নিয়ে যান অর্থাৎ, সূরা বাকারার দিকে তথা সূরা বাকারার আয়াতের শরণাপন্ন হন ও তিলাওয়াত করেন, যেমন : حَتَّى يَقُولَ الرَّسُولُ وَالَّذِينَ آمَنُوا مَعَهُ مَتَى نَصْرُ اللَّهِ أَلَا إِنَّ نَصْرَ اللَّهِ قَرِيـــبٌ "এমন কি রাসূলগন এবং তাঁর সাথে ঈমান আনয়নকারীগণ বলে উঠেছিল–আল্লাহর সাহায্য কখন আসবে? শুনে রেখো, আল্লাহর সাহায্য নিকটেই।"-২ : ২১৪

মোটকথা, হযরত ইবনে আববাস রা.সূরা বাকারা ও সূরা ইউসুফের আয়াতদ্বয় থেকে এ অর্থ বুঝেছেন যে, ঈমানদারদের মদদে বিলম্ব দেখে অনেক দূরবর্তী মনে করেছেন। এ দূরবর্তী মনে করেই বলেছেন-

مَتَى نَصْرُ اللَّهِ أَلَا إِنَّ نَصْرَ اللَّهِ قَرِيبٌ তখন আল্লাহ তাআলার সাহায্য এসেছে।

فَلَقِيتُ عُرْوَةَ بْنَ الزُّبَيْرِ الخ ইবনে আবু মুলাইকা বলেন, এরপর আমি 'উরওয়া ইব্‌নে যুবায়র সাথে সাক্ষাৎ করে তাঁকে এ কিরাআত সম্পর্কে অবহিত করি, তখন তিনি বলেন যে, আয়েশা রা. বলেছেন, আমি আল্লাহর কাছে আশ্রয় চাচ্ছি, আল্লাহর কসম, আল্লাহ্ তা'আলা তাঁর রাসূলের নিকট যেসব অঙ্গীকার করেছেন, তিনি জানতেন যে, তা তাঁর মৃত্যুর পূর্বে অবশ্যই বাস্তবে পরিণত হবে। কিন্তু রাসূলগণের প্রতি দীর্ঘ বিপদ-আপদ নিপতিত হতে থাকে,ফলে তারা আশঙ্কা করেন যে, সঙ্গী-সাথীরা তাঁদেরকে মিথ্যুক প্রতিপন্ন করে কিনা। এ প্রসঙ্গে আয়েশা রা. এ আয়াত এভাবে তিলাওয়াত করতেন– وَظَنُّوا أَنَّهُمْ قَدْ كُذِّبُوا (তারা বলবে যে, তারা তাদেরকে মিথ্যুক সাব্যস্ত করবে।) كُذِّبُوا : শব্দের যালে তাশদীদ যোগে।

**আয়াতে কারীমার বিশ্লেষনমূলক অনুবাদ** : অবশেষে যখন পয়গাম্বরগণ নিরাশ হয়ে যান (অর্থাৎ, আযাব বিলম্বে প্রদানের কারণে প্রতারিত হয়ো না। কারণ, পূর্ববর্তী জাতিগুলোকেও দীর্ঘ সুযোগ ও ফুরসত দেয়া হয়েছিল। বিলম্বে শাস্তিদান ও দীর্ঘ সুযোগ দানের কারণে অস্বীকারকারীরা অগ্রগামী হয়ে দুষ্টামী করতে আরম্ভ করে। যার ফলে পয়গাম্বরগণের তাদের ঈমান আনয়নের কোন আশাই থাকে নি। নবী-রাসূলগণ মনে করলেন তাদের মিথ্যা বলা হয়েছে। অর্থাৎ, আমাদের বুঝ-সমঝ আমাদের ভুল বলেছে। উদ্দেশ্য হল আমরা যে আল্লাহর প্রতিশ্রুতির ওয়াক্ত নিজেদের কিয়াস ও আন্দাজ মত নির্ধারিত করেছিলাম তাতে আমাদের ভুল হয়ে গেছে অর্থাৎ, ইজাতিহাদী ভুল যা নবীদের থেকে হওয়া সম্ভব।

ذهب بها هناك وتلا (ইবনে আবু মুলাইকা বলেন,) ইবনে আব্বাস রা. এ আয়াতকে সেখানে নিয়ে গেছেন (অর্থাৎ, সূরা বাকারার দিকে) এবং তিলাওয়াত করলেন - حَتَّى يَقُولَ الرَّسُولُ وَالَّذِينَ آمَنُوا مَعَهُ مَتَى نَصْرُ اللَّهِ أَلَا إِنَّ نَصْرَ اللَّهِ قَرِيـــبٌ "এমনকি রাসূল এবং তার সঙ্গী মুমিনগণ বলতে লাগলেন যে, আল্লাহর সাহায্য কবে আসবে? শুনে রাখ, আল্লাহর সাহায্য নিকটবর্তী।" (অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা, সূরা বাকারা ও সূরা ইউসুফের আয়াতগুলোর অর্থ এই বুঝেছেন যে, ঈমানদারদের সাহায্যে বিলম্ব দেখে দূরবর্তী মনে করে বলেছেন- متى نصر الله। তখন আল্লাহর সাহায্য এসে পৌঁছে- اَلَاإِنَّ نَصْرَاللهِ قَرِيْبٌ।

فلقيت عروة بن الزبير : ইবনে আবু মুলাইকা বলেন, আমার সাক্ষাৎ হল উরওয়া ইবনে যুবাইরের সাথে। তখন আমি তাঁকে এ কিরাআতের কথা বললাম। তখন উরওয়া বললেন, হযরত আয়েশা রা. বলেছেন, معاذالله নাউযুবিল্লাহ, আল্লাহর কসম, আল্লাহ তা'আলা রাসূলকে যে প্রতিশ্রুতিই দিয়েছেন তার সম্পর্কে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পাকা ইয়াকীন ছিল যে, তাঁর ওফাতের পূর্বে এটা অবশ্যই প্রকাশিত হবে। অবশ্য নবীদের উপর মসিবত ও পরীক্ষা দীর্ঘস্থায়ী

হয়ে যেত তখন তাঁরা আশংকা করতেন, সে সব লোক তাদের মিথ্যা প্রতিপন্ন করেন কিনা যারা তাদের সাথে আছে। এজন্য হযরত আয়েশা রা. এর কিরাআত এভাবে পড়তেন وظنوانهم قدكـذبوا...... অর্থাৎ, كـذبوا এর যাল এর উপর তাশদীদ সহকারে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

الباساء والضراء দুটি শব্দই ইসমে মুয়ান্নাছ। অর্থাৎ, রোগ, কষ্ট-তকলীফ। কোন কোন মুফাসসির কিছু পার্থক্য করছেন যে, بأســاء হল সে মসিবত যেগুলো স্বয়ং মানুষের উপর আসে না। বরং তার সম্পদ ইত্যাদির উপর আসে। যেমন ঘর ধ্বংস হয়ে গেল, মাল লুট হয়ে গেল ইত্যাদি। আর ضـــراء হল সে কষ্ট- মসিবত যা স্বয়ং মানুষের উপর দৈহিকভাবে আসে। যেমন রোগ-ব্যাধি ইত্যাদি। সারকথা, এসব আয়াতে মুসলিমদের সম্বোধন করে বলা হয়েছে যে, যদি জান্নাতের কামনা ও চাহিদা থাকে তবে কষ্ট-মসিবত ও শত্রুদের সাময়িক বিজয়ের ফলে ঘাবড়াবে না। ধৈর্য-সবরের সাথে কাজ করতে হবে। কারণ পূর্ববর্তী উম্মতের উপরও কষ্ট মসিবত এসেছিল, তারা ধৈর্য ধারণ করেছিল। তারপর তাদের নিকট আল্লাহর সাহায্য পৌঁছেছিল। ইনশাআল্লাহ আরো বিস্তারিত আলোচনা সূরা ইউসুফে আসবে।

## بَاب نِسَاؤُكُمْ حَرْثٌ لَكُمْ فَأْتُوا حَرْثَكُمْ أَنَّى شِئْتُمْ وَقَدِّمُوا لِأَنْفُسِكُمْ الْآيَةَ বুখারী ৬৪৯

**২২৯৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের স্ত্রীরা তোমাদের শস্যক্ষেত্র। অতএব তোমরা তোমাদের শস্যক্ষেত্রে যেভাবে ইচ্ছা গমন (যেভাবে ইচ্ছা সংগম) করতে পার। ভবিষ্যতের উদ্দেশে পূর্বাহ্নে তোমরা তোমাদের জন্য কিছু তদবীর করতে থাকো (নেক আমল করতে থাকো,এগুলো ভবিষ্যতে তথা আখিরাতে তোমাদের কাজে আসবে।) ২য় উক্তি এটিও আছে যে, এর দ্বারা উদ্দেশ্য সুসন্তান যা দুনিয়াবী নেয়ামত।) এবং আল্লাহকে ভয় করো। আর জেনে রেখো যে, তোমরা আল্লাহর সম্মুখীন হতে যাচ্ছ এবং মু'মিনগণকে সুসংবাদ দাও।"-২ : ২২৩

আয়াতে কারীমায় انى শব্দের অর্থ নিয়ে মতবিরোধ আছে যে, انى شئتم এর অর্থ কি? সংখ্যাগরিষ্ঠের মতে انى شـــئتم এর অর্থ كيف شـــئتم অর্থাৎ, যেভাবে ইচ্ছা সহবাস কর, চাই সামনের দিক দিয়ে হোক, বা পেছন দিক দিয়ে, তবে শর্ত হল একই ছিদ্র দিয়ে হতে হবে (যোনীতে) দাড়িয়ে, বসে। আর কেউ বেলছেন انى এর অর্থ حيــث আর কেউ বলেছেন مــتى অর্থাৎ, স্ত্রীরা তোমাদের শস্যক্ষেত্র। স্বীয় শস্যক্ষেত্রে যেভাবে ইচ্ছা (كيــف شــئتم) আস। অর্থাৎ, সহবাস কর, দাড়িয়ে, বসে, মনে চাইলে চিৎ করে শুইয়ে অথবা পার্শ্বে শুইয়ে, যেভাবে ইচ্ছা তাতে কোন কড়াকড়ি নেই। কিন্তু حــرث শব্দের দিকে নজর রাখতে হবে- এটা জরুরী। কারণ, কর্ষণযোগ্য বা ফসলযোগ্য কেবল সামনের লজ্জাস্থান (যোনী) যার বীজ তথা বীর্য দ্বারা উৎপন্ন ফসল (সন্তান) আশা করা যায়।" এর পরিপন্থী পশ্চাৎদেশ। কারণ এটি শস্যক্ষেত্র নয় বরং ময়লার স্থান।

মোটকথা, সংখ্যাগরিষ্ঠ উলামায়ে আহলে সুন্নাত ওয়াল জামাআতের ঐকমত্য রয়েছে যে, স্ত্রীর পশ্চাৎদেশে সহবাস করা হারাম। কেউ কেউ ইমাম মালিক র. থেকে বৈধতার বিবরণ দিয়েছেন। এ প্রসঙ্গে বিশুদ্ধ উক্তি হল হযরত ইমাম মালিক র. প্রমুখ থেকে এমত প্রত্যাহার প্রমাণিত। বাকী ব্যাখ্যা হাদীসের ব্যাখ্যার অধীনে দেখুন।

**حَدَّثَنَا** إِسْحَاقُ أَخْبَرَنَا النَّضْرُ بْنُ شُمَيْلٍ أَخْبَرَنَا ابْنُ عَوْنٍ عَنْ نَافِعٍ قَالَ كَانَ ابْنُ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا إِذَا قَرَأَ الْقُرْآنَ لَمْ يَتَكَلَّمْ حَتَّى يَفْرُغَ مِنْهُ فَأَخَذْتُ عَلَيْهِ يَوْمًا فَقَرَأَ سُورَةَ الْبَقَرَةِ حَتَّى انْتَهَى إِلَى مَكَانٍ قَالَ تَدْرِي فِيمَ أُنْزِلَتْ قُلْتُ لَا قَالَ أُنْزِلَتْ فِي كَذَا وَكَذَا ثُمَّ مَضَى

وَعَنْ عَبْدِ الصَّمَدِ حَدَّثَنِي أَبِي حَدَّثَنِي أَيُّوبُ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ فَأْتُوا حَرْثَكُمْ أَنَّى شِئْتُمْ قَالَ يَأْتِيهَا فِي رَوَاهُ مُحَمَّدُ بْنُ يَحْيَى بْنِ سَعِيدٍ عَنْ أَبِيهِ عَنْ عُبَيْدِ اللَّهِ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ

৫১। ইসহাক র......... নাফি র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইব্‌নে উমর রা. যখন কুরআন তিলাওয়াত করতেন তখন কুরআন (তিলাওয়াত) হতে অবসর না হয়ে কোন কথা বলতেন না। একবার আমি (নাফি') তাঁর কুরআন নিয়ে নিলাম। (অর্থাৎ, আমার হাতে নিয়ে নিলাম। তখন হযরত ইবনে উমর রা. মুখস্থ তিলাওয়াত করতে লাগলেন।) তিনি সূরা বাকারা তিলাওয়াত করলেন। তিলাওয়াত করতে করতে এক স্থানে- نِسَاؤُكُمْ حَرْثٌ لَكُمْ فَأْتُوا حَرْثَكُمْ পর্যন্ত তিনি পৌছলেন। তখন তিনি বললেন, তুমি জান, কি উপলক্ষে এ আয়াত নাযিল হয়েছে? আমি বললাম, না। তিনি তখন বললেন, অমুক অমুক ব্যাপারে এ আয়াত নাযিল হয়েছে। তারপর আবার তিনি তিলাওয়াত করতে থাকেন।

আবদুস সামাদ সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমার কাছে হাদীস বর্ণনা করেন, আমার পিতা, তিনি বলেন, আমার কাছে হাদীস বর্ণনা করেন আইয়ূব সাখতিয়ানী, তিনি নাফি' থেকে আর নাফি' ইব্‌নে উমর রা. থেকে فَأْتُوا حَرْثَكُمْ أَنَّى شِئْتُمْ - "অতএব তোমরা তোমাদের শস্যক্ষেত্রে যেভাবে ইচ্ছা গমন করতে পার ।"-২ : ২২৩।

রাবী বলেন, স্ত্রীলোকের পশ্চাৎ দিক থেকে (লজ্জাস্থানে, পায়ুপথে নয়) সহবাস করতে পারে। মুহাম্মদ ইব্‌নে ইয়াহইয়া ইব্‌নে সাঈদ তাঁর পিতা থেকে, তিনি উবায়দুল্লাহ্ থেকে তিনি নাফি' থেকে এবং তিনি ইব্‌নে উমর রা. থেকে বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল في كذا وكذا বাক্যে। কারণ এর দ্বারা উদ্দেশ্য স্ত্রীর পশ্চাৎদেশে সঙ্গম করা। এ সম্পর্কে আমরা শীঘ্রই আলোচনা করব। –উমদা

ইমাম বুখারী র. এ হাদীসে نزلت في বর্ণনা করে في শব্দটির মাজরুর পরিহার করেছেন। এজন্য কেউ কেউ যেমন ইমাম হুমায়দী র. في শব্দের মাজরুর فرج (যোনী) সাব্যস্ত করেছেন। আর অধিকাংশ এর মাজরুর الدبر (পশ্চাৎ দেশ) সাব্যস্ত করেছেন।

আল্লামা সুয়ূতী র. বলেন, এ রেওয়ায়াতে স্পষ্টাকারে শানে নুযুলের উল্লেখ নেই বরং এর সাথে অস্পষ্ট রেখে দিয়েছেন। কিন্তু ইসহাক ইবনে রাহওয়াইহ র. থেকে বর্ণিত আছে– হযরত ইবনে উমর রা, এর উদ্দেশ্য স্ত্রীদের পশ্চাৎদেশ।-তাইসীরুল কারী।

وَعَنْ عَبْدِ الصَّمَدِ : هذَا مَعْطُوْفٌ عَلى قَوْلِه أَخْبَرَنَا النَّضْرُ بْنُ شُمَيْلٍ يَعْنِيْ اَلنَّضْرُ بْنُ شُمَيْلٍ يُرْوٰى اَيْضًا وَعَنْ عَبْدِ الصَّمَدِ بن عبد الوارث وهو يروي عن ابيه عبد الوارث بن سعيد عن ايوب السختياني عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ.....

অর্থাৎ, আবদুস সামাদ থেকে বর্ণিত আছে, আমাকে হাদীস বর্ণনা করেছেন আমার পিতা, তাকে আইয়ূব সাখতিয়ানী, তাকে ইবনে উমর রা. আয়াতে কারীমা نِسَاؤُكُمْ حَرْثٌ لَكُمْ فَأْتُوا حَرْثَكُمْ الخ এর তাফসীরে বলেছেন, তোমাদের স্ত্রীরা তোমাদের শষ্যক্ষেত্র। তোমরা তোমাদের শস্যক্ষেত্রে যেভাবে ইচ্ছা গমন কর। অর্থাৎ, স্ত্রীর পশ্চাৎদেশে মিলিত হতে পার। فَأْتُوا حَرْثَكُمْ أَنَّى شِئْتُمْ আসতে পার তার তাতে। অর্থাৎ, في হরফে জারের মাজরূর উহ্য। আল্লামা কাসতাল্লানী র. বলেন, ইমাম বুখারী র, মাজরূর অপছন্দবশত উহ্য করেছেন। আল্লামা সুয়ূতী র. বলেন, এ হাদীসটিকে ইবনে জুরাইজ يأتيها في الدبر শব্দে বর্ণনা করেছেন। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

হতে পারে ইমাম বুখারী র. রেওয়ায়াতে দোদুল্যমানতার কারণে সত্যানুসন্ধানের অপেক্ষায় সাদা রেখে দি[illegible] মাজরুর বর্ণনা করেন নি।

رواه محمد بن يحيى بن سعيد الخ : এটি মুহাম্মদ ইবনে ইয়াহইয়া ইবনে সাঈদ, স্বীয় পিতা থেকে, তিনি উবাইদুল্লাহ থেকে, তিনি নাফি থেকে, তিনি ইবনে উমর রা. থেকে বর্ণনা করেছেণ।

বুখারী শরীফের প্রায় সবগুলো কপিতে في এর মাজরুর উহ্য অবস্থায় বর্ণিত হয়েছে। যার অর্থ হল, এ রেওয়ায়াতে এ বিষয়টির উল্লেখ নেই যে, স্ত্রীর কোন স্থানে সহবাস করবে। যোনীতে না পশ্চাৎদেশে? হুমায়দী বলেন, ইবনে উমর রা. এর উদ্দেশ্য সামনের লজ্জাস্থান (যোনী)। কিন্তু হুমায়দীর এ তাফসীর ইবনে উমর রা. থেকে সুস্পষ্টাকারে বর্ণিত রেওয়ায়াতেগুলোর পরিপন্থী। সেগুলো দ্বারা বুঝা যায়, ইবনে উমর রা. স্ত্রীর পশ্চাৎদেশে সঙ্গমের বৈধতার প্রবক্তা ছিলেন। যেমন ইসহাক ইবনে রাহওয়াইহ স্বীয় মুসনাদ ও তাফসীরে সনদসহ বর্ণনা করেছেন। এ প্রসঙ্গে বর্ণিত হাদীসগুলো আবু দাউদ ও নাসাঈতেও আছে। মনে চাইলে সেখানে দেখতে পারেন।

ফাতহুল বারীতে এ প্রসঙ্গে বিস্তারিত আলোচনা এসেছে। সেখানে ইমাম শাফিঈ ও মুহাম্মদ র. এর মুনাজারার বিবরণও এসেছে। মুনাজারায় ইমাম মুহাম্মদ (স্ত্রীর) পশ্চাৎ দেশে সঙ্গমকে নাজায়েয বলতেন। ইমাম শাফিঈ র. ছিলেন বৈধতার প্রবক্তা। হতে পারে ইমাম শাফিঈ র. প্রথমদিকে বৈধতার প্রবক্তা ছিলেন। পরবর্তীতে অবৈধতা ও হারামের প্রবক্তা হয়ে যান। এজন্য সমস্ত উলামায়ে আহলে সুন্নাত ও আইম্মায়ে মুজতাহিদীন (স্ত্রীর) পশ্চাৎদেশে সঙ্গম হারাম হবার ব্যাপারে একমত হয়েছেন।

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنِ ابْنِ الْمُنْكَدِرِ سَمِعْتُ جَابِرًا رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كَانَتِ الْيَهُودُ تَقُولُ إِذَا جَامَعَهَا مِنْ وَرَائِهَا جَاءَ الْوَلَدُ أَحْوَلَ فَنَزَلَتْ نِسَاؤُكُمْ حَرْثٌ لَكُمْ فَأْتُوا حَرْثَكُمْ أَنَّى شِئْتُمْ

৫২। আবু নু'আইম র......... জাবির রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইয়াহুদীরা বলত যে, যদি কেউ স্ত্রীর পেছন দিক থেকে সহবাস করে তাহলে সন্তান টেরা চোখের হয়। তখন তাদের এ ধারণা রদ করে

نِسَاؤُكُمْ حَرْثٌ لَكُمْ فَأْتُوا حَرْثَكُمْ أَنَّى شِئْتُمْ

"তোমাদের স্ত্রীরা তোমাদের শস্যক্ষেত্র। অতএব তোমরা তোমাদের শস্যক্ষেত্রে যেভাবে ইচ্ছা গমন (যেভাবে ইচ্ছা সংগম) করতে পার-" আয়াত অবতীর্ণ হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

এ হাদীসটি ইমাম মুসলিম নিকাহ ইত্যাদিতে এবং তিরমিযী তাফসীরে বর্ণনা করেছেন।

جامعها فى ورائها পিছন দিক থেক সহবাসের অর্থ বুঝতে হলে শিশুর ব্যাপারে চিন্তা-ফিকির করলেই পরিষ্কার জানা যাবে। গর্ভধারণের সম্পর্ক সামনের রাস্তা। অর্থাৎ, যোনীতেই সহবাস হবে, পশ্চাৎদেশে নয়।

## বুখারী ৬৪৯ بَاب وَإِذَا طَلَّقْتُمُ النِّسَاءَ فَبَلَغْنَ أَجَلَهُنَّ فَلَا تَعْضُلُوهُنَّ أَنْ يَنْكِحْنَ أَزْوَاجَهُنَّ

**২২৯৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমরা যখন স্ত্রীদেরকে (রাজঈ) তালাক দাও এবং তারা তাদের ইদ্দতকাল পূর্ণ করে তবে স্ত্রীগণ নিজেদের স্বামীদেরকে বিয়ে করতে চাইলে তোমরা তাদের বাধা দিও না যদি তারা পরস্পরে সম্মত হয়।"-২ : ২৩২, পারা ২, রুকূ ১৪।

**حَدَّثَنَا** عُبَيْدُ اللَّهِ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا أَبُو عَامِرٍ الْعَقَدِيُّ حَدَّثَنَا عَبَّادُ بْنُ رَاشِدٍ حَدَّثَنَا الْحَسَنُ قَالَ حَدَّثَنِي مَعْقِلُ بْنُ يَسَارٍ قَالَ كَانَتْ لِي أُخْتٌ تُخْطَبُ إِلَيَّ قال ابو عبد الله وَقَالَ إِبْرَاهِيمُ عَنْ يُونُسَ عَنِ الْحَسَنِ حَدَّثَنِي مَعْقِلُ بْنُ يَسَارٍ ح حَدَّثَنَا أَبُو مَعْمَرٍ حَدَّثَنَا عَبْدُ الْوَارِثِ حَدَّثَنَا يُونُسُ عَنِ الْحَسَنِ أَنَّ أُخْتَ مَعْقِلِ بْنِ يَسَارٍ طَلَّقَهَا زَوْجُهَا فَتَرَكَهَا حَتَّى انْقَضَتْ عِدَّتُهَا فَخَطَبَهَا فَأَبَى مَعْقِلٌ فَنَزَلَتْ فَلَا تَعْضُلُوهُنَّ أَنْ يَنْكِحْنَ أَزْوَاجَهُنَّ

৫৩। উবায়দুল্লাহ্ ইব্‌নে সাঈদ র......... মা'কিল ইব্‌নে ইয়াসার রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমার এক বোনের বিয়ের প্রস্তাব আমার নিকট পেশ করা হয়। আবু আবদুল্লাহ্ র. বলেন যে, ইবরাহীম ইবনে তাহমান র. ইউনুস র. থেকে, তিনি হাসান বসরী র. থেকে , তিনি বলেন, মা'কিল ইব্‌নে ইয়াসার রা. এর বোনকে তার স্বামী তালাক দিয়ে তারপর পৃথক করে রাখে। যখন ইদ্দত পালন পূর্ণ হয় তখন সে (তার স্বামী) তাকে আবার পয়গাম পাঠায়। (অভিভাবক) মা'কিল রা. অমত পোষণ করেন। তখন এ আয়াত অবতীর্ণ হয়- فَلَا تَعْضُلُوهُنَّ أَنْ يَنْكِحْنَ أَزْوَاجَهُنَّ 'তারা তাদের স্বামীর সাথে পুনরায় বিধিমত বিবাহসূত্রে আবদ্ধ হতে চাইলে তাদের তোমরা বাধা দিও না।"-২ : ২৩২

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল খুঁজে বের করা যায় পূর্ণ হাদীস থেকে। বুখারী হাদীসটি এখানে সংক্ষেপে আর তৃতীয় সূত্রে পূর্ণাঙ্গরূপে বর্ণনা করেছেন। তিনি হাদীসটি তিন সূত্রে বর্ণনা করেছেন। যেমনটি দেখতে পাচ্ছেন। বুখারী এ হাদীসটি নিকাহে ৭৭০ এবং তালাকে ৮০৩ পৃষ্ঠায়ও বর্ণনা করেছেন।

معقل মীম-এর উপর যবর, আইন সাকিন এবং কাফের নিচে যের। তাঁর বোন হলেন জুমাইল (জীমের উপর পেশ, মীমের উপর যবর-তাসগীর)

মুফাসসিরীনে কেরাম বলেন, আয়াতে কারীমায় সম্বোধন করা হয়েছে মহিলার অভিভাবককে। ইবনে মুনযির হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেছেন যে, এ আয়াতটি সে পুরুষ সম্পর্কে অবতীর্ণ হয়েছে, যে স্ত্রীকে তালাক দিয়েছে এবং তার ইদ্দত অতিক্রান্ত হয়ে গেছে, অতঃপর ইদ্দত শেষ হবার পর স্বামী তাকে ফিরিয়ে আনতে চায় স্ত্রীর সম্মতিতে, এমতাবস্থায় অভিভাবক কর্তৃক তাদের বারণ করা উচিত নয়। আর এটা হল তালাকে রাজঈর ছুরত।

## بَاب قوله وَالَّذين يُتَوَفَّوْنَ منْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا يَتَرَبَّصْنَ بِأَنْفُسِهِنَّ أَرْبَعَةَ أَشْهُرٍ وَعَشْرًا فَإِذَا بَلَغْنَ أَجَلَهُنَّ فَلَا جُنَاحَ عَلَيْكُمْ فِيمَا فَعَلْنَ فِي أَنْفُسِهِنَّ بِالْمَعْرُوف وَاللَّهُ بِمَا تَعْمَلُونَ خَبِيرٌ يَعْفُونَ يَهَبْنَ بুখারী ৬৫০

২২৯৬. **অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তোমাদের মধ্যে যারা স্ত্রী রেখে মৃত্যুমুখে পতিত হয় তাদের স্ত্রীগণ (বিয়ে ইত্যাদি থেকে) চার মাস দশ দিন প্রতীক্ষায় থাকবে। যখন তারা তাদের 'ইদ্দতকাল পূর্ণ করবে তখন যথাবিধি নিজেদের (বিয়ের) জন্য যা করবে তাতে (তা বহাল রাখাতে) তোমাদের কোন অপরাধ নেই। তোমরা যা কর আল্লাহ্ সে সম্বন্ধে সবিশেষ অবহিত।"-২ : ২৩৪, পারা ২, রুকূ ১৪

يعفون মানে তারা হেবা করে। এতে ইঙ্গিত হল পরবর্তী রুকূ তথা দ্বিতীয় পারার ১৫নং রুকুর দিকে।

**বিধবার ইদ্দত**

যার স্বামী মারা গেছে সে বিধবা। সে নিজেকে শোক পালনের ৪ মাস দশ দিন নিজেকে বিরত রাখবে। এ চার মাস দশদিন হল বিধবার ইদ্দত। ইদ্দত অতিক্রান্ত হবার পূর্বে না সে কাউকে বিয়ে করতে পারবে, না বিয়ের কথাবার্তা, না তার উপকরণ ব্যবহার করতে পারবে। অর্থাৎ, সাজসজ্জা ইত্যাদি যেমন সুগন্ধি ব্যবহার করা, সাজসজ্জা করা, রঙ্গিন কাপড় পরা জায়েয নেই। (দ্বিতীয় বিয়ের জন্য আলোচনা করাও ঠিক নয়) এমনিভাবে রাত্রে অন্যের ঘরে থাকাও দুরস্ত নেই। বায়েনা তালাকপ্রাপ্তা মহিলারও এ হুকুমই।

বায়েনা দ্বারা উদ্দেশ্য হল যে তালাকের পর (বিয়ে ছাড়া স্ত্রীকে) ফিরিয়ে আনতে পারে না। কিন্তু তার জন্য স্বীয় ঘর থেকে দিনেও কঠোর অপরাগতা ব্যতীত বের হওয়া জায়েয নেই। যদি চাঁদ রাতে স্বামীর ওফাত হয় তখন তো এসব মাস তিরিশা হোক বা উনত্রিশা চাঁদের হিসাবে পূর্ণ করা হবে। আর যদি চাঁদ রাতের পর মৃত্যু হয় তাহলে এসব মাস তিরিশ দিনের হিসাবে পূর্ণ করা হবে। অর্থাৎ, ১৩০ দিন পূর্ণ করবে।

**حَدَّثَنِي** أُمَيَّةُ بْنُ بِسْطَامٍ قَالَ حَدَّثَنِي يَزِيدُ بْنُ زُرَيْعٍ عَنْ حَبِيبٍ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ قَالَ ابْنُ الزُّبَيْرِ قُلْتُ لِعُثْمَانَ وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا قَالَ نَسَخَتْهَا الْآيَةُ الْأُخْرَى فَلِمَ تَكْتُبُهَا أَوْ تَدَعُهَا قَالَ يَا ابْنَ أَخِي لَا أُغَيِّرُ شَيْئًا مِنْ مَكَانِه

৫৪। উমাইয়া র......... আবদুল্লাহ্ যুবায়র রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি উসমান ইব্‌নে 'আফফান রা. - কে জিজ্ঞেস করলাম وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا وَصِيَّةً لِأَزْوَاجِهِمْ مَتَاعًا إِلَى الْحَوْلِ غَيْرَ إِخْرَاجٍ فَإِنْ خَرَجْنَ فَلَا جُنَاحَ عَلَيْكُمْ فِيمَا فَعَلْنَ فِي أَنْفُسِهِنَّ مِنْ مَعْرُوف -পারা ২, রুকূ ১৫ আয়াতটিকে অপর আয়াত يَتَرَبَّصْنَ بِأَنْفُسِهِنَّ أَرْبَعَةَ أَشْهُرٍ وَعَشْرًا রহিত করে দিয়েছে, । তারপরও আপনি কেন উক্ত রহিত আয়াতটি মুসহাফে লিখেছেন? অথবা (রাবীর সন্দেহ) বলেন, কেন কুরআনে রেখে দিয়েছেন ? তখন উসমান রা. বললেন, ভাতিজা! আমি মুসহাফের কোন জিনিস (শব্দ হোক অথবা হরফ) তার স্থান থেকে পরিবর্তন করব না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত উসমান ইবনে আফফান রা. যখন কুরআন সংকলন করছিলেন তখন আবদুল্লাহ ইবনে যুবাইর রা. একথা বলেছিলেন। কারণ, হযরত আবদুল্লাহ ইবনে যুবাইর মনে করেছিলেন যে, যে আয়াত মনসূখ হয়ে গেছে সেটাকে কুরআনে লেখা যাবে না। যেমন এক রেওয়ায়াতে আছে, ইবনে যুবাইর রা. বলেন, আমি হযরত উসমান রা. কে

বললাম, এ আয়াত "وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا يَتَرَبَّصْنَ بِأَنْفُسِهِنَّ أَرْبَعَةَ أَشْهُرٍ وَعَشْرًا (٢٣٤)" তোমাদের মধ্যে যারা স্ত্রীদের রেখে মারা যায় তাঁদের উপর আবশ্যক হল (অর্থাৎ, মৃত্যুর নিদর্শনাদি দেখা দিলে, মওত হাযির হলে) স্বীয় স্ত্রীদের জন্য পূর্ণ বছরের খোরপোষের ও থাকার ব্যবস্থার জন্য ওসিয়ত করে যাওয়া।" তখন ইবনে যুবাইর রা. বললেন, অন্য আয়াত এটিকে রহিত করে দিয়েছে। অর্থাৎ, وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا يَتَرَبَّصْنَ بِأَنْفُسِهِنَّ أَرْبَعَةَ أَشْــهُرٍ وَعَــشْرًا (٢٣٤)...... আয়াত (চার মাস দশ দিন ইদ্দত রয়ে গেছে) রহিতকারী। অতএব যেহেতু ওসিয়তের আয়াত মনসূখ সেহেতু আপনি মুসহাফ তথা কুরআন মজীদে এটাকে কেন লিখেছেন? অথবা মনসূখ আয়াতকে কুরআন মজীদে কেন রেখে দিয়েছেন? কেন থাকতে দিয়েছেন? অথচ চার মাসের আয়াত দ্বারা তা রহিত হয়ে গেছে?

উদ্দেশ্য হল, হযরত আবদুল্লাহ ইবনে যুবাইরের ধারণা ছিল মনসূখ আয়াতকে কুরআনে স্থান দেয়া উচিত নয়।

এর উত্তরে হযরত উসমান রা. বললেন, হে আমার প্রিয় ভাতিজা! কুরআন মজীদের কোন কিছু আমি স্বীয় স্থান থেকে পরিবর্তন করব না। এতে বুঝা গেল, কুরআন মজীদের তরতীব (বিন্যাস) তাওকীফী। অর্থাৎ, শরীয়ত প্রবর্তকের হুকুমে বিন্যস্ত করা হয়েছে। এতে কারো রায়ের কোন দখল নেই।

হযরত উসমান রা. এর জবাবের সারমর্ম হল হুকুম মনসূখ হওয়া সত্ত্বেও পরিবর্তন করব না। কারণ, আমাদের উপর তো শুধু ইত্তিবা তথা অনুসরণ আবশ্যক। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে আবু বকর, উমর রা. পর্যন্ত যে বিন্যাস ছিল তা কিয়ামত পর্যন্ত থাকবে।

**এতে ফায়দা কি?**

বাকী রইল এ প্রশ্ন যে, এতে ফায়দা কি?

এর উত্তর হল-১. তিলাওয়াতের সওয়াব হবে। ২. অতঃপর এটাকে মনসূখ বলাও মুশকিল হবে। কারণ, শুধু ব্যাপকতায় বিশেষায়ণ (তাখসীস) হয়েছে। কারণ পূর্ণ ১ বৎসরের স্থলে চার মাস দশ দিন হয়েছে। ব্যাপক আকারে ইদ্দত রহিত হয়নি।

حَدَّثَنَا إِسْحَاقُ حَدَّثَنَا رَوْحٌ حَدَّثَنَا شِبْلٌ عَنْ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ مُجَاهِدٍ وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا قَالَ كَانَتْ هَذِهِ الْعِدَّةُ تَعْتَدُّ عِنْدَ أَهْلِ زَوْجِهَا وَاجِبٌ فَأَنْزَلَ اللَّهُ وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا وَصِيَّةً لِأَزْوَاجِهِمْ مَتَاعًا إِلَى الْحَوْلِ غَيْرَ إِخْرَاجٍ فَإِنْ خَرَجْنَ فَلَا جُنَاحَ عَلَيْكُمْ فِيمَا فَعَلْنَ فِي أَنْفُسِهِنَّ مِنْ مَعْرُوفٍ قَالَ جَعَلَ اللَّهُ لَهَا تَمَامَ السَّنَةِ سَــبْعَةَ أَشْــهُرٍ وَعِشْرِينَ لَيْلَةً وَصِيَّةً إِنْ شَاءَتْ سَكَنَتْ فِي وَصِيَّتِهَا وَإِنْ شَاءَتْ خَرَجَتْ وَهُوَ قَوْلُ اللَّهِ تَعَالَى غَيْرَ إِخْرَاجٍ فَإِنْ خَرَجْنَ فَلَــا جُنَاحَ عَلَيْكُمْ فَالْعِدَّةُ كَمَا هِيَ وَاجِبٌ عَلَيْهَا زَعَمَ ذَلِكَ عَنْ مُجَاهِدٍ وَقَالَ عَطَاءٌ قَالَ ابْنُ عَبَّاسٍ نَسَخَتْ هَذِهِ الْآيَةُ عِدَّتَهَا عِنْدَ أَهْلِهَا فَتَعْتَدُّ حَيْثُ شَاءَتْ وَهُوَ قَوْلُ اللَّهِ تَعَالَى غَيْرَ إِخْرَاجٍ قَالَ عَطَاءٌ إِنْ شَاءَتْ اعْتَدَّتْ عِنْدَ أَهْلِهِ وَسَكَنَتْ فِي وَصِيَّتِهَا وَإِنْ شَاءَتْ خَرَجَتْ لِقَوْلِ اللَّهِ تَعَالَى فَلَا جُنَاحَ عَلَيْكُمْ فِيمَا فَعَلْنَ قَالَ عَطَاءٌ ثُمَّ جَاءَ الْمِيرَاثُ فَنَسَخَ السُّكْنَى فَتَعْتَدُّ حَيْثُ شَاءَتْ وَلَا سُكْنَى لَهَا وَعَنْ مُحَمَّدِ بْنِ يُوسُفَ حَدَّثَنَا وَرْقَاءُ عَنْ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ مُجَاهِدٍ بِهَذَا وَعَنْ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ عَطَاءٍ عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ نَسَخَتْ هَذِهِ الْآيَةُ عِدَّتَهَا فِي أَهْلِهَا فَتَعْتَدُّ حَيْثُ شَاءَتْ لِقَوْلِ اللَّهِ غَيْرَ إِخْرَاجٍ نَحْوَهُ

৫৫। ইসহাক র. ........ মুজাহিদ র.. সূত্রে বর্ণিত, তিনি বলেন وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا এর তাফসীরে বলেন, আয়াতে স্ত্রীর প্রতি স্বামীর পরিবারে থেকে ইদ্দত (চার মাস দশদিন ) পালন করার হুকুম ছিল ওয়াজিব। অর্থাৎ বর্বরতার যুগে আইন ছিল, কোন মহিলার স্বামী মারা গেলে তাকে তার শশুরালয়ে অবস্থান করতে হত। এ অবস্থান ছিল তার জন্য ওয়াজিব। অতপর আল্লাহ তাআলা আয়াত নাযিল করলেন-

وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا وَصِيَّةً لِأَزْوَاجِهِمْ مَتَاعًا إِلَى الْحَوْلِ غَيْرَ إِخْرَاجٍ فَإِنْ خَرَجْنَ فَلَا جُنَاحَ عَلَيْكُمْ فِيمَــا فَعَلْنَ فِي أَنْفُسِهِنَّ مِنْ مَعْرُوفٍ

"তোমাদের মধ্যে সপত্নীক অবস্থায় যাদের মৃত্যু আসন্ন তারা যেন তাদের স্ত্রীদের গৃহ থেকে বহিষ্কার না করে, তাদের এক বছরের ভরণ- পোষণেরও ওসিয়ত করে। এটা তাদের জন্য আবশ্যক। কিন্তু যদি সেসব স্ত্রী নিজে নিজে বের হয়ে যায়(অর্থাৎ, চারমাস দশ দিন ইদ্দত পালন করে অথবা অন্তস্বত্ত্বা হলে প্রসবের পর) তবে বিধিমত নিজেদের জন্য তারা যা করবে (বিয়ে ইত্যাদি বিষয়ে) তাতে (হে শশুরালয়ের লোকজন!) তোমাদের কোন গুনাহ নেই। আল্লাহ্ পরাক্রমশালী, প্রজ্ঞাময়।"-২ : ২৪০

قَالَ جَعَلَ اللّٰهُ لَهَا : রাবী মুজাহিদ বলেন, আল্লাহ্ তা'আলা স্ত্রীর জন্য পূর্ণ বছর সাত মাস এবং বিশ রজনী নির্ধারিত করেছেন ওসিয়ত হিসেবে। (অর্থাৎ, পূর্ণ বছরের ওসিয়ত যেটি আবশ্যক ছিল তন্মধ্য থেকে চার মাস দশদিন তো আসল ইদ্দত। এটি ইসলাম (স্বামী মৃত্যুর ইদ্দত) নির্ধারিত করেছে। বাকী বছর পূর্ণ করার জন্য সাত মাস বিশ দিন পর্যন্ত স্বামীর বাড়িতে বেশি থাকার অধিকার দেয়া হয়েছে, যাতে উভয়ের সমষ্টি বার মাস হয়ে যায় । এটি এজন্য দেয়া হয়েছিল যে, তখন মীরাসের কোন অংশ স্ত্রীর জন্য নির্ধারিত করা হয়নি। এজন্যই পূর্ণ বছর শশুরালয়ে থাকার অধিকার ছিল , যাতে স্বামীর পরিত্যাক্ত সম্পদ থেকে তাকে খোরপোষও দেয়া হয় এবং বাসস্থানও। অতপর যখন মীরাসের হুকুম অবতীর্ণ হয় অর্থাৎ, এক চতুর্থাংশ ও এক অষ্টমাংশ, তখন এ ওসিয়তের হুকুম রহিত হয়ে যায়।

إِنْ شَاءَتْ سَكَنَتْ فِي وَصِيَّتِهَا وَإِنْ شَاءَتْ خَرَجَتْ وَهُوَ قَوْلُ اللّٰهِ تَعَالَى غَيْرَ إِخْرَاجٍ فَإِنْ خَرَجْنَ فَلَا جُنَاحَ عَلَيْكُمْ

সে ইচ্ছা করলে (মৃত্যুর ইদ্দতের পর)তার ওসিয়তে (শশুরালয়ে) থাকতে পারে, ইচ্ছা করলে বের হয়েও যেতে পারে। এ কথারই ইঙ্গিত করে আল্লাহ তা'আলার বাণী : غَيْرَ إِخْرَاجٍ (যদি স্ত্রী চলে যায় তবে তোমাদের কোন গুনাহ হবে না।) মোটকথা, যেভাবেই হোক স্ত্রীর উপর 'ইদ্দত (চার মাস দশদিন) পালন করা ওয়াজিব। শিবলের বর্ণনা যে, ইবনে আবু নাজীহ্ মুজাহিদ থেকে এরূপই বর্ণনা করেছেন।

وَقَالَ عَطَاءٌ قَالَ ابْنُ عَبَّاسٍ : ইমাম আতা বলেন যে, ইব্নে আববাস রা. বলেন, এই আয়াত স্ত্রীর প্রতি তার স্বমীর বাড়িতে 'ইদ্দত পালন করার হুকুম রহিত করে দিয়েছে। সুতরাং স্ত্রী যথেচ্ছা ইদ্দত পালন করতে পারে। আল্লাহর এই বাণী غَيْرَ إِخْرَاجٍ (অর্থাৎ, ঘর থেকে বের করা উচিত নয়,কিন্তু যদি স্ত্রী নিজে বেরিয়ে চলে যায় তবে তোমাদের কোন গুনাহ হবে না ) -এর কারনে। ইমাম আতা বলেন, স্ত্রী ইচ্ছা করলে স্বামীর পরিজনের নিকট 'ইদ্দত পালন করতে পারে এবং তার ওসিয়তেও থাকতে পারে অথবা তথা হতে অন্যত্রও চলে যেতে পারে- فَلَا جُنَاحَ عَلَيْكُمْ فِيمَا فَعَلْنَ আয়াতের মর্মানুসারে।

ইমাম আতা র. বলেন, তারপর মিরাসের হুকুম নাযিল হল। ফলে ঘর ও বাসস্থানের নির্দেশ রহিত হয়ে যায়। কাজেই যথেচ্ছা স্ত্রী ইদ্দত পালন করতে পারে। আর তার জন্য ঘরের বাসস্থানের দাবি অগ্রাহ্য।

মুহাম্মদ ইব্নে ইউসুফ র. বলেন, হাদীস বর্ণনা করেন, আমার নিকট ওরকা', তার নিকট বর্ণনা করেন ইব্নে আবু নাজীহ, তার নিকট বর্ণনা করেছেন মুজাহিদ এ সম্পর্কে। আবু নাজীহ্ আতা থেকে এবং তিনি ইব্নে আববাস রা. থেকে বর্ণনা করেন, ইব্নে আববাস রা. বলেন, এই আয়াত স্ত্রীর স্বামীর বাড়িতে ইদ্দত পালন করার হুকুম রহিত করে দেয়। সুতরাং স্ত্রী যথেচ্ছা 'ইদ্দত পালন করতে পারে আল্লাহ তা'আলার বাণী : غَيْرَ إِخْرَاجٍ দ্বারা। نَحْوَهُ মুজাহিদের পূর্ববর্তী রেওয়ায়াতের ন্যায়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**حَدَّثَنَا** حِبَّانُ حَدَّثَنَا عَبْدُ اللّٰهِ أَخْبَرَنَا عَبْدُ اللّٰهِ بْنُ عَوْنٍ عَنْ مُحَمَّدِ بْنِ سِيرِينَ قَالَ جَلَسْتُ إِلَى مَجْلِسٍ فِيهِ عُظْمٌ مِنَ الْأَنْصَارِ وَفِيهِمْ عَبْدُ الرَّحْمَنِ بْنُ أَبِي لَيْلَى فَذَكَرْتُ حَدِيثَ عَبْدِ اللّٰهِ بْنِ عُتْبَةَ فِي شَأْنِ سُبَيْعَةَ بِنْتِ الْحَارِثِ فَقَالَ عَبْدُ الرَّحْمَنِ وَلَكِنَّ عَمَّهُ كَانَ لَا يَقُولُ ذَلِكَ فَقُلْتُ إِنِّي لَجَرِيءٌ إِنْ كَذَبْتُ عَلَى رَجُلٍ فِي جَانِبِ الْكُوفَةِ وَرَفَعَ صَوْتَهُ قَالَ ثُمَّ خَرَجْتُ فَلَقِيتُ مَالِكَ بْنَ عَامِرٍ أَوْ مَالِكَ بْنَ عَوْفٍ قُلْتُ كَيْفَ كَانَ قَوْلُ ابْنِ مَسْعُودٍ فِي الْمُتَوَفَّى عَنْهَا زَوْجُهَا وَهْيَ حَامِلٌ فَقَالَ قَالَ ابْنُ مَسْعُودٍ أَتَجْعَلُونَ عَلَيْهَا التَّغْلِيظَ وَلَا تَجْعَلُونَ لَهَا الرُّخْصَةَ لَنَزَلَتْ سُورَةُ النِّسَاءِ الْقُصْرَى بَعْدَ الطُّولَى وَقَالَ أَيُّوبُ عَنْ مُحَمَّدٍ لَقِيتُ أَبَا عَطِيَّةَ مَالِكَ بْنَ عَامِرٍ

৫৬। হিববান র......... মুহাম্মদ ইব্‌নে সীরীন র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি এমন একটি জলসায় উপবিষ্ট ছিলাম যেখানে কিছুসংখ্যক নেতৃস্থানীয় আনসারী ছিলেন এবং তাঁদের মাঝে আবদুর রহমান ইবনে আবু লায়লা র.-ও ছিলেন। সুবাইয়া বিনতে হারিস প্রসঙ্গে বর্ণিত আবদুল্লাহ ইবনে উতবা রা.-এর হাদীসটি উত্থাপন করলাম। (সুবাই'আর বিষয়টি ছিল যে, তার স্বামী সাদ ইবনে খাওলা রা. এর ইনতিকাল হয়ে গিয়েছিল। সুবাইআ রা. ছিলেন তখন অন্তঃস্বত্তা। এর ২৫ দিন পর তিনি সন্তান প্রসব করেন । নিফাস থেকে পবিত্র হওয়ার পর তিনি বিয়ের প্রস্তাবদাতাদের জন্য সাজসজ্জা অবলম্বন করেন তখন তার উপর প্রশ্নোত্থাপন করা হয় যে,স্বামী মারা যাওয়া স্ত্রীর ইদ্দত চার মাস দশদিন । তখন সুবাই'আ নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে এর নিকট স্বীয় ঘটনা বর্ণনা করে বিয়ের অনুমতি নিয়ে নেন।) এরপর আবদুর রহমান র. বললেন, "পক্ষান্তরে তাঁর (আবদুল্লাহ ইবনে উতবার) চাচা (আবদুল্লাহ ইবনে মাসউদ রা.) এ রকম বলতেন না"। অনন্তর আমি বললাম, কূফায় বসবাসরত ব্যক্তিটি (অর্থাৎ, আব্দুল্লাহ ইবনে উতবাহ যিনি কুফায় অবস্থানকারী ছিলেন) সম্পর্কে যদি আমি মিথ্যা বলি তবে আমি হব চরম ধৃষ্ট এবং তিনি তাঁর স্বর উঁচু করলেন। তিনি বললেন, তারপর আমি বের হলাম এবং মালিক ইবনে আমির রা. -এর নিকট বললাম, ইব্‌নে মাসউদ রা. এর মন্তব্য কি ছিল? বললেন, ইব্‌নে মাসউদ রা. বলেছেন, তোমরা কি তার উপর কঠোরতা অবলম্বন করছ আর তার জন্যে সহজ বিধানটি অবলম্বন করছ না? সংক্ষিপ্ত সূরা নিসা (সূরা ত্বালাক) দীর্ঘটির অর্থাৎ, সূরায়ে বাক্বারাহ এর) পরে অবতীর্ণ হয়েছে। আইয়ুব র. মুহাম্মদ র. থেকে বর্ণনা করেছেন, আবু আতিয়্যাহ্ মালিক ইবনে আমির র.-এর সাথে আমি সাক্ষাৎ করেছিলাম।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল খুঁজে বের করা যায় يجعلون عليها التغليط إلخ বাক্য থেকে।

عظم :আইনের উপর পেশ, জোয়া সাকিন। শব্দটি عظيم এর বহুবচন। অর্থাৎ, সুমহান ব্যক্তিবর্গ। -কাসতাল্লানী

لكن عمه الخ : কিন্তু আবদুল্লাহ ইবনে উতবার চাচা ইবনে মাসউদ রা. এরূপ বলতেন না। বরং ইবনে মাসউদ দুই মেয়াদের দুরতমটির প্রবক্তা ছিলেন। অর্থাৎ, যদি ওফাতের ইদ্দত চার মাস দশদিন হয় আর গর্ভবতীর ইদ্দত সন্তান প্রসব। এ দুটির মধ্য থেকে যেটি পরবর্তীতে অবশিষ্ট থাকে সেটি পূর্ণ করতে হবে। এ দুরতম মেয়াদের কথা হযরত ইবনে আব্বাস রা. প্রমুখ থেকেও বর্ণিত আছে। হতে পারে হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. এর মতও প্রথমে এটা ছিল কিন্তু পরবর্তীতে সংখ্যাগরিষ্ঠের মত অবলম্বন করেছেন। সংখ্যাগরিষ্ঠের মতে গর্ভবতীর ইদ্দত সন্তান প্রসব। চাই একদিন পরেই হোক অথবা দু বছরের বেশি দীর্ঘ মেয়াদের পরে। এতে স্বামী মারা যাওয়া বিধবা এবং তালাকপ্রাপ্তা মহিলার হুকুম একই।

## বুখারী ৬৫০ بَاب قوله حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى

**২২৯৭. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "তোমরা (ব্যাপকভাবে) নামাযের প্রতি যত্নবান হও বিশেষত মধ্যবর্তী নামাযের (আসরের নামাযের) প্রতি।" -পারা ২ রুকূ ১৫, ২ : ২৩৮

**ব্যাখ্যা** : বিশুদ্ধ হাদীসসমূহের আলোকে মধ্যবর্তী নামায হল আসর। কারণ এর একদিকে দিনের দু'নামায ফজর এবং জোহর। অপরদিকে রাতের দু'নামায মাগরিব ও এশা। তাছাড়া এর তাকিদ বিশেষভাবে এজন্য করা হয়েছে যে, অধিকাংশ লোকের জন্য এ সময়টি ব্যস্ততার। বাজারে যাওয়া, বাজার করা তাছাড়া দোকানদারী ও ব্যবসা-বাণিজ্যে রত থাকার সময়।

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا يَزِيدُ أَخْبَرَنَا هِشَامٌ عَنْ مُحَمَّدٍ عَنْ عَبِيدَةَ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ح و حَدَّثَنِي عَبْدُ الرَّحْمَنِ حَدَّثَنَا يَحْيَى بْنُ سَعِيدٍ قَالَ حَدَّثَنَا هِشَامٌ قَالَ حَدَّثَنَا مُحَمَّدٌ عَنْ عَبِيدَةَ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ يَوْمَ الْخَنْدَقِ حَبَسُونَا عَنْ صَلَاةِ الْوُسْطَى حَتَّى غَابَتْ الشَّمْسُ مَلَأَ اللَّهُ قُبُورَهُمْ وَبُيُوتَهُمْ أَوْ أَجْوَافَهُمْ شَكَّ يَحْيَى نَارًا

৫৭. আবুদল্লাহ্ ইব্নে মুহাম্মদ র......... আলী রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আবদুর রহমান ........আলী রা. হতে বর্ণিত যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম খন্দক যুদ্ধের দিন বলেছেন, কাফেরগণ আমাদের মধ্যবর্তী নামায থেকে বিরত রাখে (অর্থাৎ, আদায় করতে দেয়নি) এমনকি এ অবস্থায় সূর্য অস্তমিত হয়ে যায়, আল্লাহ্ তাদের কবর ও তাদের ঘরকে অথবা পেটকে আগুন দ্বারা পূর্ণ করুক। এখানে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম 'ঘর' না 'পেট' বলেছেন, তাতে ইয়াহইয়া রাবীর সন্দেহ হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল عَنْ صَلٰوةِ الْوُسْطٰى শব্দে।

হাদীসটি মাগাযীতে ৫৯০, জিহাদে ৪১০ এবং তাফসীরে ৬৫০ নং পৃষ্ঠায় এসেছে।

عبيدة : আইনের উপর যবর ও বায়ের নিচে যের।– আইনী মুসলিম শরীফের একটি রেওয়ায়াতে আছে যে, তারা আমাদেরকে আসরের নামায থেকে বারণ করেছে। এর শেষে আছে– রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সে নামায মাগরিব ও ইশার মধ্যখানে পড়েছেন।

সালাতুল উসতা দ্বারা কোন নামায উদ্দেশ্য? এ ব্যাপারে ইমামগণের বিভিন্ন উক্তি আছে। আল্লামা দিময়াতী র. এ বিষয়ের উপর একটি স্বতন্ত্র পুস্তিকা রচনা করেছেন। যাতে তিনি সবগুলো অভিমত একত্রিত করেছেন। সলফে সালিহীনের প্রায় বিশটি উক্তি রয়েছে।

কিন্তু সবচেয়ে শক্তিশালী উক্তি হল, সালাতে উসতা দ্বারা আসর নামায উদ্দেশ্য। হযরত ইবনে আব্বাস ও হযরত আবু হোরায়রা রা.। ইমামুল আয়িম্মা আবু হানীফা র., অধিকাংশ শাফিঈ ও হাম্বলীর ঝোঁকও এদিকে। যেমন ইমাম তিরমিযী র. বলেন। আল্লামা ইবনে আবদুল বার বলেন, সংখ্যাগরিষ্ঠ মুহাদ্দিসের উক্তিও তাই।

## بَاب قوله وَقُومُوا لِلَّه قَانِتِينَ أَيْ مُطِيعِينَ

**২২৯৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং আল্লাহর উদ্দেশ্যে তোমরা বিনীতভাবে দাঁড়াও (বিশেষত নামাযে)।" قَانِتِينَ অর্থ –অনুগত, বিনীত।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ إِسْمَاعِيلَ بْنِ أَبِي خَالِدٍ عَنْ الْحَارِثِ بْنِ شُبَيْلٍ عَنْ أَبِي عَمْرٍو الشَّيْبَانِيِّ عَنْ زَيْدِ بْنِ أَرْقَمَ قَالَ كُنَّا نَتَكَلَّمُ فِي الصَّلَاةِ يُكَلِّمُ أَحَدُنَا أَخَاهُ فِي حَاجَتِهِ حَتَّى نَزَلَتْ هَذِهِ الْآيَةُ حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى وَقُومُوا لِلَّهِ قَانِتِينَ فَأُمِرْنَا بِالسُّكُوتِ

৫৮. মুসাদ্দাদ র......... যায়দ ইব্নে আরকাম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা (ইসলামের শুরু যুগে) নামাযের মধ্যে আলাপালোচনা করতাম আর আমাদের কেউ তার ভাইয়ের প্রয়োজন সংক্রান্ত কথা বলতেন। তখন এ আয়াত নাযিল হয় - حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى وَقُومُوا لِلَّهِ قَانِتِينَ তখন আমাদেরকে চুপ থাকার ও নামাযের মধ্যে কথা না বলার জন্য নির্দেশ দেয়া হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ১৬০ নং পৃষ্ঠায় এসেছে।

شُبَيْل : শীনের উপর পেশ, বা-এর উপর যবর।

فَأُمِرْنَا : সীগায়ে মজহূল। অর্থাৎ, আমাদেরকে চুপ থাকার ও নামাযের মধ্যে কথা না বলার জন্য নির্দেশ দেয়া হয়েছে। এ আয়াত দ্বারা নামাযে কথা বলা নিষিদ্ধ হয়েছে, প্রথমে কথা বলা জায়েয ছিল।

بَاب قَوْلِه عَزَّ وَجَلَّ فَإِنْ خِفْتُمْ فَرِجَالًا أَوْ رُكْبَانًا فَإِذَا أَمِنْتُمْ فَاذْكُرُوا اللَّهَ كَمَا عَلَّمَكُمْ مَا لَمْ تَكُونُوا تَعْلَمُونَ وَقَالَ ابْنُ جُبَيْرٍ كُرْسِيُّهُ عِلْمُهُ يُقَالُ بَسْطَةً زِيَادَةً وَفَضْلًا أَفْرِغْ أَنْزِلْ وَلَا يَئُودُهُ لَا يُثْقِلُهُ آدَنِي أَثْقَلَنِي وَالْآدُ وَالْأَيْدُ الْقُوَّةُ السِّنَةُ نُعَاسٌ يَتَسَنَّهْ يَتَغَيَّرْ فَبُهِتَ ذَهَبَتْ حُجَّتُهُ خَاوِيَةٌ لَا أَنِيسَ فِيهَا عُرُوشُهَا أَبْنِيَتُهَا نُنْشِرُهَا نُخْرِجُهَا إِعْصَارٌ رِيحٌ عَاصِفٌ تَهُبُّ مِنْ الْأَرْضِ إِلَى السَّمَاءِ كَعَمُودٍ فِيهِ نَارٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ صَلْدًا لَيْسَ عَلَيْهِ شَيْءٌ وَقَالَ عِكْرِمَةُ وَابِلٌ مَطَرٌ شَدِيدٌ الطَّلُّ النَّدَى وَهَذَا مَثَلُ عَمَلِ الْمُؤْمِنِ يَتَسَنَّهْ يَتَغَيَّرْ বুখারী ৬৫০

**২২৯৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যদি তোমরা আশংকা কর ((নিয়মানুযায়ী নামায আদায় করতে যদি তোমাদের শত্রু ইত্যাদির ভয় হয়) তবে পদচারী অথবা আরোহী অবস্থায় (দাঁড়িয়ে ও আরোহন অবস্থায় যেভাবে সম্ভব হয় নামাযের প্রতি যত্নবান হও) ; যখন তোমরা নিরাপদ বোধ কর তখন আল্লাহকে স্মরণ করবে, যেভাবে তিনি তোমাদের শিক্ষা দিয়েছেন যা তোমরা জানতে না।" -পারা : ২রুকূ ১৫

উদ্দেশ্য হল, যখন ভীতি দূর হয়ে যাবে এবং তোমরা সম্পূর্ণ নিরাপদ হয়ে যাবে, তখন আল্লাহ তাআলার যিকির তথা নামায এভাবে আদায় করবে যেভাবে তিনি তোমাদের শিক্ষা দিয়েছেন। ইবনে জুবাইর বলেছেন- كُرْسِيُّه : (আল্লাহর কুরসী) অর্থ হল : তাঁর জ্ঞান। বলা হয়- بَسْطَةً : অর্থ হল-অতিরিক্ত ও বেশি।

أَفْرِغْ : অর্থ নাযিল কর।

وَلَا يَئُودُهُ : অর্থ : ভারী ও বোঝা বোধ হয় না তাঁর। যেমন وَالْآدُ وَالْأَيْدُ শক্তি। نُعَاسٌ -তন্দ্রা।

آدَنِي أَثْقَلَنِي : অর্থ শক্ত ও ভারী করেছে আমাকে।

وَالْآدُ وَالْأَيْدُ : শব্দের অর্থ হল – শক্ত ও শক্তি। السِّنَةُ-তন্দ্রা। يَتَسَنَّهْ-পরিবর্তিত হয়েছে।

فَبُهِتَ ذَهَبَتْ حُجَّتُهُ : فَبُهِتَ : শব্দের অর্থ হল : তার দলীল-প্রমাণ শেষ হয়ে গেছে। خَاوِيَةٌ তাতে কোন বন্ধু নেই। عُرُوشُهَا তার ছাদগুলো। نُنْشِرُهَا আমরা সেগুলো বের করব। إِعْصَارٌ প্রচণ্ড ঝড়ো হাওয়া যা জমি থেকে আকাশের দিকে আগুনের স্তম্ভের ন্যায় উড়িয়ে নিয়ে যায়। আর ইবনে আব্বাস রা. বলেন, صَلْدًا অর্থ হল তার উপর কোন কিছু নেই। আর ইকরিমা বলেছেন, وَابِلٌ অর্থ হল প্রচণ্ডবৃষ্টি। الطَّلُّ অর্থ হল আদ্র। এটি মুমিনের আমলের ন্যায়। يَتَسَنَّهْ-পরিবর্তিত হয়েছে।

يُقَالُ بَسْطَةً : বলা হয় যে بَسْطَةً এর অর্থ হল ফযীলত ও অতিরিক্ত বিষয়। ইঙ্গিত হল وَزَادَهُ بَسْطَةً فِي الْعِلْمِ وَالْجِسْمِ আয়াতের দিকে। -পারা : ২, রুকূ ১৬

أَفْرِغْ : এর অর্থ হল অবতীর্ণ কর। অর্থাৎ, وَلَمَّا بَرَزُوا لِجَالُوتَ وَجُنُودِه قَالُوا رَبَّنَا أَفْرِغْ عَلَيْنَا صَبْرًا (٢٥٠) "আর যখন তারা (তালূত ইসলামী সেনাবাহিনী নিয়ে) জালূত ও তার সৈন্যবাহিনীর মোকাবিলায় এল, তখন (দোয়ায় আল্লাহ তা'আলার নিকট) বলতে লাগল, হে আমাদের রব! আমাদের উপর (আমাদের অন্তরে) সবর (দৃঢ়তা-অটলতা) নাযিল কর।"

وَلَا يَئُودُهُ لَا يُثْقِلُهُ : অর্থাৎ, আয়াতুল কুরসীতে لا يؤده حفظهما এর অর্থ হল আল্লাহ তা'আলার নিকট আসমান জমিনের রক্ষণাবেক্ষণ কোন কঠিন কাজ নয়। (এটি তাকে ক্লান্ত -অবসন্ন করে না)।

آدَنِي : آدَنِي أَثْقَلَنِيএর অর্থ আমাকে ভারি করে ফেলেছে। এখানে لا يؤدهএর আভিধানিক তাত্ত্বিক বিশ্লেষণ পেশ করছেন যে, آدَ শব্দটি قال এর ওযনে। অর্থ হল ক্লান্ত -অবসন্ন করেছে, দুর্বল করে দিয়েছে।

الْآدُ : وَالْآدُ وَالْأَيْدُ الْقُوَّةُ এবং الْأَيْدُ এর অর্থ হল শক্তি। ইঙ্গিত হল وَاذْكُرْ عَبْدَنَا دَاوُدَ ذَا الْأَيْدِ আয়াতের দিকে। আর স্মরণ কর, আমার বান্দা দাউদ কে যে ছিল শক্তিশালী তথা রাজত্বের অধিকারী। অথবা এদিকে ইঙ্গিত করেছেন যে তার হাতে লোহা নরম হয়ে যেত। অথবা 'হাতওয়ালা' দ্বারা ইঙ্গিত হল রাজত্বের সম্পদ গ্রাস না করার দিকে। তিনি নিজ হাতের কামাই ভক্ষণ করতেন। الْآدُ এবং الْأَيْدُ মাসদার। বাবে ضرب থেকে آد يئيد ايدا মানে শক্তিশালী হওয়া।

فَبُهِتَ ذَهَبَتْ حُجَّتُهُ : ইঙ্গিত হল فَإِنَّ اللَّهَ يَأْتِي بِالشَّمْسِ مِنَ الْمَشْرِقِ فَأْتِ بِهَا مِنَ الْمَغْرِبِ فَبُهِتَ الَّذِي كَفَرَ وَاللَّهُ لَا يَهْدِي الْقَوْمَ الظَّالِمِينَ (٢٥٨) আয়াতের দিকে। -পারা : ৩, রুকূ ৩ এ আয়াতে بهت এর অর্থ হল তার কোন প্রমাণ থাকেনি। অর্থাৎ, সে নিরুত্তর হয়ে গেল।

أَوْ كَالَّذِي مَــرَّ : خَاوِيَةٌ لَا أَنِيسَ فِيهَا অর্থাৎ, خَاوِيَةٌ শব্দের অর্থ হল যেখানে কোন বন্ধু ও সহমর্মী নেই। ইঙ্গিত হল عَلَى قَرْيَةٍ وَهِيَ خَاوِيَةٌ عَلَى عُرُوشِــهَا আয়াতের দিকে। অর্থাৎ, এক ব্যক্তি চলতে চলতে এরূপ অবস্থায় এক জনপদের কাছ দিয়ে অতিক্রম করল যে তার বাড়ি-ঘরগুলো স্বীয় ছাদের উপর পড়ে গিয়েছিল। তথা পূর্ণ জনপদ বিরাণ হয়ে গিয়েছিল। সেখানে কেউ ছিলনা।

عُرُوشُهَا أَبْنِيَتُهَا : অর্থাৎ عُرُوشٌ এর অর্থ হল ছাদসমূহ, ভিত্তিসমূহ। উদ্দেশ্য হল প্রথমে বাড়ি-ঘরের ছাদগুলো পড়েছে তারপর সেসব ছাদেও উপর পড়েছে দেওয়ালগুলো। ফলে বাড়ি-ঘর সব কিছু সম্পূর্ণ বিরাণ হয়ে গেছে।

السِّنَةُ نُعَاسٌ অর্থাৎ لَا تَأْخُذُهُ سِنَةٌ وَّلَا نَوْمٌ আয়াতে سنة এর অর্থ হল তন্দ্রা।

وَانْظُرْ إِلَى الْعِظَامِ كَيْفَ نُنْشِزُهَا ثُمَّ نَكْسُوهَا لَحْمًــا : نُنْشِزُهَا نُخْرِجُهَا এর অর্থ আমরা তা বের করব। অর্থাৎ, نُنْشِزُهَا আয়াতে কারীমার দিকে ইঙ্গিত। "হাড্ডিগুলোর দিকে লক্ষ্য কর, আমি সেগুলোকে কিভাবে বাড়িয়ে জোড়া লাগাই অতপর এগুলোর উপর মাংস দান করি।" উদ্দেশ্য হল মৃতদেরকে কিভাবে আমি জীবন দান করে বের করি।

إِعْصَارٌ : رِيحٌ عَاصِفٌ تَهُبُّ مِنَ الْأَرْضِ إِلَى السَّمَاءِ كَعَمُودٍ فِيهِ نَارٌ এর অর্থ হল এরূপ তেজ হওয়া (কঠিন অগ্নিবিশিষ্ট ঝড়ো হাওয়া) যেটি জমিন থেকে আসমানের দিকে রওয়ানা করে। ঠিক অগ্নিবিশিষ্ট স্তম্ভরের ন্যায়। ইঙ্গিত হল فَأَصَابَهَا إِعْصَارٌ فِيهِ نَارٌ فَاحْتَرَقَتْ আয়াতে কারীমার দিকে। "অতপর সে উদ্যানে এল একটি ঝড়ো হাওয়া যাতে ছিল অগ্নি। ফলে সে বাগান জ্বলে গেল।"-পারা : ৩, রুকূ ৪

اعصار : رِيحٌ عَاصِفٌ ঝড়ো হাওয়া। عاصف শব্দটি ইসমে ফায়েল من باب ضرب عصفا عصوفا তেজ হাওয়া।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ صَلْدًا لَيْسَ عَلَيْــهِ شَــيْءٌ : হযরত ইবনে আব্বাস রা. বলেছেন صَــلْدًا এর অর্থ হল এরূপ পরিষ্কার পরিচ্ছন্ন যে তার উপর কিছুই নেই। ইঙ্গিত হল كَمَثَلِ صَفْوَانٍ عَلَيْهِ تُرَابٌ فَأَصَابَهُ وَابِلٌ فَتَرَكَهُ صَــلْدًا আয়াতের দিকে। "যেমন এটি তৈলাক্ত পাথর যার উপর কিছু মাটি পড়ে আছে। সে পাথরের উপর জোরদার বৃষ্টি হলে তা সে পাথরটিকে সম্পূর্ণ পরিষ্কার করে ফেলে।" -পারা : ৩, রুকূ ৪

وَقَالَ عِكْرِمَةُ وَابِلٌ مَطَرٌ شَدِيدٌ الطَّلُّ النَّدَى وَهَذَا مَثَلُ عَمَلِ الْمُؤْمِنِ : ইকরামা বলেছেন وَابِل হল প্রচণ্ড বৃষ্টি, জোরদার বৃষ্টি । আর طل অর্থ হল হালকা বৃষ্টি, আদ্রতা ও কুয়াশা। এতে ইঙ্গিত হল فَإِنْ لَمْ يُصِبْهَا وَابِلٌ فَطَلٌّ যদি জোরদার বৃষ্টি না হয় তবে সামান্য আদ্রতাই যথেষ্ট। এটি হল মুমিনের আমলের উদাহরণ। যদি মামুলী আমলও ইখলাছের সাথে হয়ে থাকে তবে তা আল্লাহর নিকট অনেক। কারণ এক টাকা দান খয়রাতের সাওয়াব সাতশত টাকা পরিমাণ পর্যন্ত পাওয়া যায়। আর আল্লাহ যাকে ইচ্ছা তাকে দ্বিগুণ প্রদান করেন।

يَتَسَنَّهْ يَتَغَيَّرْ : ইঙ্গিত হল فَانْظُرْ إِلَى طَعَامِكَ وَشَرَابِكَ لَمْ يَتَسَنَّهْ তোমার খাবার ও পানীয়ের দিকে তাকাও যে, এগুলো পঁচে গলে যায়নি। অর্থাৎ, পরিবর্তিত হয়নি।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ حَدَّثَنَا مَالِكٌ عَنْ نَافِعٍ أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا كَانَ إِذَا سُئِلَ عَنْ صَلَاةِ الْخَوْفِ قَالَ يَتَقَدَّمُ الْإِمَامُ وَطَائِفَةٌ مِنَ النَّاسِ فَيُصَلِّي بِهِمُ الْإِمَامُ رَكْعَةً وَتَكُونُ طَائِفَةٌ مِنْهُمْ بَيْنَهُمْ وَبَيْنَ الْعَدُوِّ لَمْ يُصَلُّوا فَإِذَا صَلَّى الَّذِينَ مَعَهُ رَكْعَةً اسْتَأْخَرُوا مَكَانَ الَّذِينَ لَمْ يُصَلُّوا وَلَا يُسَلِّمُونَ وَيَتَقَدَّمُ الَّذِينَ لَمْ يُصَلُّوا فَيُصَلُّونَ مَعَهُ رَكْعَةً ثُمَّ يَنْصَرِفُ الْإِمَامُ وَقَدْ صَلَّى رَكْعَتَيْنِ فَيَقُومُ كُلُّ وَاحِدٍ مِنَ الطَّائِفَتَيْنِ فَيُصَلُّونَ لِأَنْفُسِهِمْ رَكْعَةً بَعْدَ أَنْ يَنْصَرِفَ الْإِمَامُ فَيَكُونُ كُلُّ وَاحِدٍ مِنَ الطَّائِفَتَيْنِ قَدْ صَلَّى رَكْعَتَيْنِ فَإِنْ كَانَ خَوْفٌ هُوَ أَشَدَّ مِنْ ذَلِكَ صَلَّوْا رِجَالًا قِيَامًا عَلَى أَقْدَامِهِمْ أَوْ رُكْبَانًا مُسْتَقْبِلِي الْقِبْلَــةِ أَوْ غَيْــرَ مُسْتَقْبِلِيهَا قَالَ مَالِكٌ قَالَ نَافِعٌ لَا أُرَى عَبْدَ اللَّهِ بْنَ عُمَرَ ذَكَرَ ذَلِكَ إِلَّا عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৫৯. আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ র......... নাফি' র. . সূত্রে বর্ণিত, আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. - কে যখন সালাতুল খাওফ (যুদ্ধক্ষেত্রে শত্রুভয়ের মধ্যে নামায) প্রসঙ্গে প্রশ্ন করা হত, তখন তিনি বলতেন, ইমাম সাহেব সামনে যাবেন এবং একদল লোকও জামাতে শামিল হবে। তিনি তাদের সঙ্গে এক রাকআত নামায আদায় করবেন (এবং তাদের আরেক দল জামাতে শামিল না হয়ে তাদের ও শত্রুর মুকাবিলায় দাঁড়াবে যাতে তারা আক্রমন করতে না পারে। অতঃপর ইমামের সাথে যারা এক রাকআত নামায আদায় করেছে তারা পেছনে গিয়ে যারা এখনও নামায আদায় করেনি তাদের স্থানে দাঁড়াবে কিন্তু সালাম ফেরাবে না। এরপর যারা নামায পড়েনি তারা সামনে অগ্রসর হবে। তারা ইমামের সাথে এক রাকআত পড়বে। তারপর ইমাম নামায হতে অবসর গ্রহণ করবে। কেননা তিনি দু'রাকআত ইমামের সাথে এক রাকআত আদায় করেছেন। তারপর ইমাম দু'রাক'আত নামায আদায় শেষে নামায হতে (সালাম ফিরিয়ে) অবসর গ্রহণ করবে। এরপর উভয় দল দাঁড়িয়ে নিজে নিজে বাকি এক রাক'আত ইমামের শেষে আদায় করে নেবে। তাহলে প্রত্যেকেরই দু'রাক'আত নামায আদায় হয়ে যাবে। আর যদি ভয়-ভীতি ভীষণতর হয় (অর্থৎ উপরোক্ত সূরতে জামা'আত করা সম্ভব না হয়, তাহলে) নিজে নিজে দাঁড়িয়ে অথবা যানবাহনে আরোহী অবস্থায় কিবলার দিকে মুখ করে অসুবিধা হলে যেদিকে সম্ভব মুখ করে নামায আদায় করবে। ইমাম মালিক র. বলেন, ইমাম নাফি' র. বলেন, আমি অবশ্য মনে করি ইব্‌নে উমর রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেই এই হাদীস (সালাতুল খাওফের উপরোক্ত পদ্ধতি) বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি হযরত আবদুল্লাহ ইবনে উমর রা. থেকে বিভিন্ন সূত্রে সালাতুল খাওফে এসেছে।

**নোট :** সালাতুল খাওফের পূর্ণ ব্যাখ্যা বিস্তারিত ও সপ্রমাণ আলোচনার জন্য লেখকের নাসরুল বারী ৮ম খণ্ড কিতাবুল মাগাযী (উর্দু) ১৮০– ১৮২ পৃষ্ঠা অথবা বাংলা নাসরুল বারী ৮ম খণ্ড দেখা যেতে পারে।

## بَاب قوله وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا — বুখারী ৬৫১

**২৩০০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের সপত্নীক অবস্থায় যাদের মৃত্যু আসন্ন তারা যেন তাদের স্ত্রীদের গৃহ থেকে বহিষ্কার না করে তাদের ভরণ- পোষণের ওসিয়ত করে। কিন্তু যদি তারা বের হয়ে যায় তবে বিধিমত নিজেদের জন্য তারা যা করে তাতে তোমাদের কোন গুনাহ নেই। আল্লাহ্ পরাক্রান্ত, প্রজ্ঞাময়।" -২ : ২৪০

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ أَبِي الْأَسْوَدِ حَدَّثَنَا حُمَيْدُ بْنُ الْأَسْوَدِ وَيَزِيدُ بْنُ زُرَيْعٍ قَالَا حَدَّثَنَا حَبِيبُ بْنُ الشَّهِيدِ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ قَالَ قَالَ ابْنُ الزُّبَيْرِ قُلْتُ لِعُثْمَانَ هَذِهِ الْآيَةُ الَّتِي فِي الْبَقَرَةِ وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا إِلَى قَوْلِهِ غَيْرَ إِخْرَاجٍ قَدْ نَسَخَتْهَا الْأُخْرَى فَلِمَ تَكْتُبُهَا قَالَ تَدَعُهَا يَا ابْنَ أَخِي لَا أُغَيِّرُ شَيْئًا مِنْهُ مِنْ مَكَانِهِ قَالَ حُمَيْدٌ أَوْ نَحْوَ هَذَا

৬০. আবদুল্লাহ্ ইব্‌নে আবুল আসওয়াদ র......... ইব্‌নে আবু মুলায়কা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইব্‌নে যুবায়র রা. বললেন, আমি উসমান রা. – কে জিজ্ঞেস করলাম যে, সুরা বাকারার এ আয়াতটি وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا إِلَى قَوْلِهِ غَيْرَ إِخْرَاجٍ কে তো অন্য একটি আয়াত রহিত করে দিয়েছে। তারপরও আপনি এভাবে লিখছেন কেন? জবাবে উসমান রা. বললেন, ভ্রাতুষ্পুত্র! আমরা তা যথাস্থানে রেখে দিয়েছি। আপন স্থান থেকে কোন কিছুই আমরা পরিবর্তন করব না। হুমাইদ র. বলেন "অথবা প্রায় এ রকমই উত্তর দিয়ে দিলেন।"

হাদীসটি তিনটি অনুচ্ছেদ পূর্বে এসেছে। ব্যাখ্যার জন্য ৫৪ নং হাদীস দেখুন।

قال حميد او نحوهذا : হুমাইদ বলেছেন, اونحوهذا। অর্থাৎ, হুমাইদের সন্দেহ হয়েছে। এজন্য হুমাইদ বলেছেন অথবা অনুরূপ বলেছেন যেরূপ মূলপাঠে উল্লেখিত হয়েছে। তবে হুমাইদের উস্তাদ ইয়াযীদ ইবনে যুবাইরের কোন সন্দেহ নেই যে, মূলপাঠের ইবারতই বিশুদ্ধ।

## بَاب قوله وَإِذْ قَالَ إِبْرَاهِيمُ رَبِّ أَرِنِي كَيْفَ تُحْيِي الْمَوْتَى فَصُرْهُنَّ قَطِّعْهُنَّ

**২৩০১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আর তখনকার ঘটনা স্মরণ করুন, যখন ইবরাহীম বলল, হে আমার রব! আমাকে দেখান কিভাবে আপনি (কিয়ামতে) মৃতদের জীবিত করবেন।"

**হযরত ইবরাহীম আ. এর প্রশ্ন এবং কয়েকটি সন্দেহের আপনোদন**

হযরত ইবরাহীম আ.-এর প্রশ্ন শুধু জীবনদানের ধরণসংক্রান্ত ছিল। অর্থাৎ, হে আমার রব! আপনি কিয়ামতে মৃতদের জীবিত করবেন এটা সম্পর্কে তো আমার পূর্ণ ইয়াকীন রয়েছে। কিন্তু জীবনদানের ধরন ও ছুরত তো বিভিন্ন রকম হতে পারে। তা তো জানা নেই। এজন্য তা জানতে মন চায়।

কোন কোন সময় অদৃশ্য কোন জিনিসের ব্যাপারে ইয়াকীন তো পরিপূর্ণ থাকে। কিন্তু মনে প্রশান্তি এজন্য থাকে না যে, এর ধরণ জানা নেই। এ প্রশান্তি কেবল প্রত্যক্ষ দর্শনের মাধ্যমে অর্জিত হতে পারে। এর দ্বারা এটাও জানা গেল যে, ঈমান এবং ইতমিনানে (প্রশান্তিতে) বিরাট পার্থক্য রয়েছে। ঈমান সে এখতিয়ারী ইয়াকীনের নাম যা মানুষের অর্জিত হয় রাসূল সা. এর উপর নির্ভর করার ফলে কোন অদৃশ্য বিষয়ে। আর ইতমিনান হচ্ছে আন্তরিক প্রশান্তির নাম।

মৃত্যুর পর জীবন সম্পর্কে হযরত ইবরাহীম আ.-এর পূর্ণ ঈমান ও ইয়াকীন ছিল। প্রশ্ন ছিল শুধু জীবন দানের ধরণ সম্পর্কে।

এ আবেদনের কারণে স্বল্পজ্ঞানী কোন ব্যক্তির সন্দেহ হতে পারে যে, নাউযুবিল্লাহ! মৃত্যু পরবর্তী জীবন সম্পর্কে হযরত ইবরাহীম আ. এর ঈমান-ইয়াকীন নেই, এজন্য আল্লাহ তা'আলা স্বয়ং এ প্রশ্ন কায়েম করে বিষয়টি স্পষ্ট করে দেন। এজন্য হযরত ইবরাহীম আ. কে এ প্রশ্নের উত্তরে ইরশাদ করলেন او لم تؤمن "তুমি কি ইয়াকীন করনি?" قال بلى তিনি বললেন, হ্যাঁ। নয় কেন? ইয়াকীন তো অবশ্যই আছে। وَلَكِنْ لِيَطْمَئِنَّ قَلْبِي কিন্তু আবেদন করছি, যাতে জীবিত করার ধরন প্রত্যক্ষ করে আন্তরিক প্রশান্তি লাভ হয়।

حَدَّثَنَا أَحْمَدُ بْنُ صَالِحٍ حَدَّثَنَا ابْنُ وَهْبٍ أَخْبَرَنِي يُونُسُ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ أَبِي سَلَمَةَ وَسَعِيدٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ نَحْنُ أَحَقُّ بِالشَّكِّ مِنْ إِبْرَاهِيمَ إِذْ قَالَ رَبِّ أَرِنِي كَيْفَ تُحْيِي الْمَوْتَى قَالَ أَوَلَمْ تُؤْمِنْ قَالَ بَلَى وَلَكِنْ لِيَطْمَئِنَّ قَلْبِي

৬১. আহমদ ইবনে সালিহ..হযরত আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, ইরশাদ করেন, আমি হযরত ইবরাহীম আ.অপেক্ষা সন্দেহের অধিক হকদার। কারণ তিনি বরেছেন, হে আমার রব! আমাকে দেখান আপনি কিভাবে মৃতদের জীবিত করেন। (এ প্রশ্নের উত্তরে) ইরশাদ করলেন, او لم تؤمن "তুমি কি ইয়াকীন করনি?" قال بلى তিনি বললেন, হ্যাঁ। (নয় কেন? ইয়াকীন তো অবশ্যই আছে।) وَلَكِنْ لِيَطْمَئِنَّ قَلْبِي কিন্তু আবেদন করছি, যাতে (জীবিতকরার ধরন প্রত্যক্ষ করে) আন্তরিক প্রশান্তি লাভ হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**হাদীসটি কিতাবুল আম্বিয়ায় ৪৭৭ পৃষ্ঠায় এসেছে।**

نحن احق بالشك : সবার জানা আছে যে, আমি আল্লাহ তা'আলা কর্তৃক মৃতদের জীবনদানের ব্যাপারে সন্দেহ করিনি। অতএব নিশ্চয়ই হযরত ইবরাহীম আ.ও সন্দেহ করেন নি।

আরেক অর্থ এই হতে পারে যে, হযরত ইবরাহীম আ. শুধু মৃতদের জীবনদানের ধরণ সম্পর্কে আন্তরিক প্রশান্তি লাভের জন্য এ দরখাস্ত করেছেন। এ দরখাস্ত যদি সন্দেহের কারণে হত তাহলে ইবরাহীম আ. এর তুলনায় বেশি সন্দেহের হকদার ছিলাম আমি। উভয় ছুরতে রাসূল আ.-এর এ ইরশাদ বিনয়ের উপর নির্ভরশীল। কারণ তিনি সর্বশ্রেষ্ঠ নবী।

فصرهن قطعهن : উপরোক্ত আয়াতেই আছে فَخُذْ أَرْبَعَةً مِنَ الطَّيْرِ فَصُرْهُنَّ إِلَيْكَ...... ইমাম বুখারী র. فصرهن এর ব্যাখ্যা করেছেন قطعهن দ্বারা। এ তাফসীর হল সোয়াদের নিচে যের বিশিষ্ট কিরাআতের। অর্থাৎ, সে পাখিগুলোকে টুকরো টুকরো করে ফেল।

এতে আরেকটি কিরাআত হল সংখ্যাগরিষ্ঠের। সেটি হল সোয়াদের উপর পেশ যোগে। তিলাওয়াতে এটিই প্রসিদ্ধ। এমতাবস্থায় فصرهن এর অর্থ হবে সে পাখিগুলোকে নিজের কাছে লালন পালন করে পোষ্য বানাও অতঃপর সেগুলোকে টুকরো টুকরো করে ফেল। অর্থাৎ, এমতাবস্থায় فصرهن শব্দটির পর قطعهن শব্দটি উহ্য মানতে হবে। অধিকাংশ মুফাসসির উহ্য মেনেই তরজমা করেন।

## بَاب قَوْلِه أَيَوَدُّ أَحَدُكُمْ أَنْ تَكُونَ لَهُ جَنَّةٌ مِنْ نَخِيلٍ وَأَعْنَابٍ إِلَى قَوْلِه لَعَلَّكُمْ تَتَفَكَّرُونَ বুখারী ৬৫১

**২৩০২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের কেউ কি চায় যে, তার খেজুর ও আঙ্গুরের একটি বাগান থাকে, যার পাদদেশে নদী প্রবাহিত এবং যাতে সর্বপ্রকার ফলমূল বিরাজ করে। যখন সে ব্যক্তি বার্ধক্যে উপনীত হয় এব তার সন্তান সন্ততি দুর্বল হয়ে পড়ে, তারপর উক্ত বাগানের উপর এক অগ্নিক্ষরা ঘূর্ণিঝড় আপতিত হয় এবং তার তা জ্বলে পুড়ে যায়? এভাবে আল্লাহ তা'আলা তাঁর নিদর্শন তোমাদের জন্য সুস্পষ্টভাবে ব্যক্ত করেন, যাতে তোমরা অনুধাবন করতে পার।"–২ : ২৬৬

আয়াতে কারীমায় সেসব লোকের উদাহরণ রয়েছে যারা আল্লাহর জন্য নয়, বরং লোক দেখানোর জন্য দান সাদকা করে অথবা দান-খয়রাত করে খোটা দেয়, গঞ্জনা দেয়। তাদের উদাহরণ সে লোকের মত যে শক্তি-সামর্থ ও যৌবনের সময় একটি উত্তম বাগান করে যাতে বার্ধক্যে ও দুর্বলতার সময় তার ফল খেতে পারে। প্রয়োজনের সময় এটি কাজে লাগে। কিন্তু যখন বার্ধক্য আসে আর ফলের পূর্ণ প্রয়োজন দেখা দেয় তখন সে বাগানটি জ্বলে-পুড়ে শেষ হয়ে যায়।

উদ্দেশ্য হল, দান-খয়রাত ফলদার বাগানের ন্যায়। এর ফল আখেরাতে কাজে আসবে। যখন নিয়ত খারাপ হয় তখন সে বাগান ধ্বংস হয়ে যায়, কাজেই ছওয়াব নামক ফল কিভাবে নসিবে জুটবে? আল্লাহ তা'আলা বিশদ বিবরণ দেন যাতে তোমরা চিন্তা-ফিকির কর এবং বুঝতে পার।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ أَخْبَرَنَا هِشَامٌ عَنْ ابْنِ جُرَيْجٍ سَمِعْتُ عَبْدَ اللَّهِ بْنَ أَبِي مُلَيْكَةَ يُحَدِّثُ عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ وَسَمِعْتُ أَخَاهُ أَبَا بَكْرِ بْنَ أَبِي مُلَيْكَةَ يُحَدِّثُ عَنْ عُبَيْدِ بْنِ عُمَيْرٍ قَالَ قَالَ عُمَرُ رَضِيَ اللَّهُ عَنْهُ يَوْمًا لِأَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِيمَ تَرَوْنَ هَذِهِ الْآيَةَ نَزَلَتْ أَيَوَدُّ أَحَدُكُمْ أَنْ تَكُونَ لَهُ جَنَّةٌ قَالُوا اللَّهُ أَعْلَمُ فَغَضِبَ عُمَرُ فَقَالَ قُولُوا نَعْلَمُ أَوْ لَا نَعْلَمُ فَقَالَ ابْنُ عَبَّاسٍ فِي نَفْسِي مِنْهَا شَيْءٌ يَا أَمِيرَ الْمُؤْمِنِينَ قَالَ عُمَرُ يَا ابْنَ أَخِي قُلْ وَلَا تَحْقِرْ نَفْسَكَ قَالَ ابْنُ عَبَّاسٍ ضُرِبَتْ مَثَلًا لِعَمَلٍ قَالَ عُمَرُ أَيُّ عَمَلٍ قَالَ ابْنُ عَبَّاسٍ لِعَمَلٍ قَالَ عُمَرُ لِرَجُلٍ غَنِيٍّ يَعْمَلُ بِطَاعَةِ اللَّهِ عَزَّ وَجَلَّ ثُمَّ بَعَثَ اللَّهُ لَهُ الشَّيْطَانَ فَعَمِلَ بِالْمَعَاصِي حَتَّى أَغْرَقَ أَعْمَالَهُ

৬২. ইবরাহীম ......... উবায়দ ইব্‌নে উমায়র রা. হতে বর্ণিত যে, একদা উমর রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবীদের জিজ্ঞেস করলেন যে, أَيَوَدُّ أَحَدُكُمْ أَنْ تَكُونَ لَهُ جَنَّةٌ এ আয়াতটি যে উপলক্ষে অবতীর্ণ হয়েছে, সে ব্যাপারে আপনাদের মতামত কি? তখন তারা বলেন, আল্লাহই জানেন। উমর রা. এতে রেগে গিয়ে বললেন, আমরা জানি অথবা জানি না এ দুটোর একটি বলুন (উদ্দেশ্য ছিল যদি কারো জানা থাকে তাহলে যেন পরিষ্কার বলে দেয়)। ইব্‌নে আববাস রা. বললেন, হে আমীরুল মু'মিনীন! এ ব্যাপারে আমার অন্তরে কিছুটা ধারণা আছে। উমর রা. বললেন, বৎস! বলে ফেল এবং নিজেকে তুচ্ছ ভেবো না। তখন ইব্‌নে আববাস রা. বললেন, এ আয়াতে তো আমলের দৃষ্টান্ত পেশ করা হয়েছে। উমর রা. বললেন, কোন কর্মের? ইব্‌নে আববাস রা. বললেন, একটি কর্মের। উমর রা. বললেন, এটি উদাহরণ হচ্ছে সেই ধনবান ব্যক্তির, যে আল্লাহ ইবাদত করতে থাকে, এরপর আল্লাহ তা'আলা তাঁর প্রতি শয়তানকে প্রেরণ করেন। অনন্তর সে পাপ কার্যে লিপ্ত হয় এবং তাঁর সকল সৎকর্ম নষ্ট করে দেয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

فيم কোন বিষয়ে? ترون তা এর উপর পেশ। তোমরা মনে কর।

قوله شيئ অর্থাৎ, ইলমের কোন অংশ। مثلا মীম এবং ছা-এর উপর যবর। উদাহরণ اغـــرق অর্থাৎ, গুনাহে লিপ্ত হয়ে তার নেক আমলগুলোকে বরবাদ করে দিয়েছে।

**একটি প্রশ্নোত্তর**

**প্রশ্ন**: এ হাদীস দ্বারা মুতাযিলা প্রমাণ পেশ করতে পারে যে, গুনাহে কবীরায় লিপ্ত হলে আমলে সালিহা বাতিল হয়ে যায়।

**উত্তর** : ১. হতে পারে এখানে 'মা'আসী' দ্বারা উদ্দেশ্য কুফর-শিরক। যখন সম্ভাবনা সৃষ্টি হয় তখন প্রমাণও বাতিল হয়ে যায়।

২. إغراق দ্বারা আমল বাতিল হওয়া আবশ্যক হয় না। হতে পারে নেক আমলের কমতি উদ্দেশ্য।

৩. অথবা হতে পারে আরো নেক আমল করার তাওফীক না হওয়া উদ্দেশ্য ইত্যাদি।

**بَاب قوله لَا يَسْأَلُونَ النَّاسَ إِلْحَافًا يُقَالُ أَلْحَفَ عَلَيَّ وَأَلَحَّ عَلَيَّ وَأَحْفَانِي بِالْمَسْأَلَةِ فَيُحْفِكُمْ يُجْهِدْكُمْ বুখারী ৬৫১**

**২৩০৩. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী, "তারা ভীষণভাবে উঠে পড়ে চায় না।" পূর্ণ আয়াত হল لِلْفُقَرَاءِ الَّذِينَ أُحْصِرُوا فِي سَبِيلِ اللَّهِ খয়রাত সেসব ফকীরের জন্য (للفقراء) খবর, মুবতাদা মাহযুফ বা উহ্য। اى الصدقات للفقراء অর্থাৎ, আসল হক সে সব জরুরতমন্দদের যারা আল্লাহর রাহে আবদ্ধ, কোথাও ঘোরাফেরা করতে পারে না। আবেদন থেকে বেঁচে থাকার কারনে নাওয়াফিকহাল লোকজন তাদের মনে করে বিত্তশালী। তুমি তাদেরকে তাদের চেহারা দেখে চিনতে পারবে। তারা লোকদের নিকট উঠে পড়ে যাঞ্ছা করে না। উদ্দেশ্য হল জরুরত হওয়া সত্ত্বেও তারা অন্যদের নিকট (নাছোড় হয়ে) চায় না। أَلْحَفَ عَلَيَّ وَأَلَحَّ عَلَيَّ এবং أَحْفَانِي بِالْمَسْأَلَةِ সবই একই অর্থে ব্যবহৃত হয়। فَيُحْفِكُمْ অর্থ জোর প্রচেষ্টা চালায়।

**ব্যাখ্যা** : উদ্দেশ্য হল, এরূপ লোককে দেওয়া বড় সওয়াবের কাজ। যারা আল্লাহর পথে ও দীনের কাজে আটকে পড়ে আছে, ঘোরাফেরা, খাওয়া রোজগার করা থেকে বিরত থাকে। কারো কাছে নিজের হাজত প্রকাশ করে না। যেমন ছিলেন আসহাবে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। আসহাবে সুফফা ঘরবাড়ী ছেড়ে প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সোহবত অবলম্বন করেছিলেন ইলমে দীন শেখার জন্য, ফিতনাবাজদের বিরুদ্ধে জিহাদ করার জন্য। এমনিভাবে যারা কুরআনে কারীম হিফজ করে অথবা ইলমে দীনে মশগুল, তাদের সাহায্য করা লোকদের উপর আবশ্যক।– ফাওয়ায়েদে উসমানী।

আল্লামা সুয়ূতী র. প্রমূখ লিখেন, উপরোক্ত আয়াত অবতীর্ণ হয়েছে আসহাবে সুফফা সম্পর্কে। তাঁরা ছিলেন প্রায় ৪০০ মুহাজির। তন্মধ্যে একজন ছিলেন হযরত আবু হোরায়রা রা.। তাঁদের কাজ ছিল কুরআন মজীদ ও হাদীসে নব্বী হিফজ করা। হাদীসসমূহে এসেছে, কখনো কখনো প্রচণ্ড ক্ষুধায় হযরত আবু হোরায়রা রা, বেহুশ হয়ে পড়ে যেতেন। কিন্তু ভিক্ষার হাত প্রসারিত করতেন না। অর্থাৎ, কারো কাছে চাইতেন না। রাযিয়াল্লাহু আনহুম আজমাঈন।

**حَدَّثَنَا** ابْنُ أَبِي مَرْيَمَ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ قَالَ حَدَّثَنِي شَرِيكُ بْنُ أَبِي نَمِرٍ أَنَّ عَطَاءَ بْنَ يَسَارٍ وَعَبْدَ الرَّحْمَنِ بْنَ أَبِي عَمْرَةَ الْأَنْصَارِيَّ قَالَا سَمِعْنَا أَبَا هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ يَقُولُ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيْسَ الْمِسْكِينُ الَّذِي تَرُدُّهُ التَّمْرَةُ وَالتَّمْرَتَانِ وَلَا اللُّقْمَةُ وَلَا اللُّقْمَتَانِ إِنَّمَا الْمِسْكِينُ الَّذِي يَتَعَفَّفُ وَاقْرَءُوا إِنْ شِئْتُمْ يَعْنِي قَوْلَهُ لَا يَسْأَلُونَ النَّاسَ إِلْحَافًا

৬৩. ইব্নে আবু মরিয়ম র......... আতা ইব্নে ইয়াসার এবং আবু আমরা আনসারী রা. সূত্রে বর্ণিত, তাঁরা উভয়ে বলেন যে, আমরা আবু হুরায়রা. - কে বলতে শুনেছি যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, একটি খেজুর কি দু'টি খেজুর আর এক গ্রাস খাদ্য যাকে দ্বারে দ্বারে ঘোরাতে থাকে সে প্রকৃত মিসকীন নয়। প্রকৃত মিসকীন সে ব্যক্তিই, যে ভিক্ষা করা থেকে বেঁচে থাকে। তোমরা ইচ্ছা করলে আল্লাহ তা'আলার বাণী তিলাওয়াত করতে পার لَا يَسْأَلُونَ النَّاسَ إِلْحَافًا।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি যাকাতে ১৯৯ এবং তাফসীরে ৬৫১ পৃষ্ঠায় এসেছে।

বুখারী ৬৫১ بَاب وَأَحَلَّ اللَّهُ الْبَيْعَ وَحَرَّمَ الرِّبَا الْمَسُّ الْجُنُونُ

**২৩০৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহ বেচাকেনাকে হালাল করেছেন আর সূদকে করেছেন হারাম ।"-২ : ২৭৫ الْمَسُّ অর্থ পাগলামি ।

المس الجنون : المس শব্দের অর্থ হল উম্মাদনা- পাগলামী । এতে ইঙ্গিত الَّذِينَ يَأْكُلُونَ الرِّبَا لَا يَقُومُونَ إِلَّا كَمَا يَقُومُ الَّذِي يَتَخَبَّطُهُ الشَّيْطَانُ مِنَ الْمَسِّ ....... আয়াতের দিকে । -পারা-৩, রুকু-৬ অর্থাৎ, যারা সুদ খায় তারা (কিয়ামতের দিন কবর থেকে) এরূপভাবে উঠে দাড়াবে যেমন জিনে ধরা মানুষ উম্মাদ হয়ে দাড়ায় ।

**ব্যাখ্যা :** এ আয়াতে তাদের মত খণ্ডন করা উদ্দেশ্য যারা বলেছিল إِنَّمَا الْبَيْعُ مِثْلُ الرِّبَا বেচাকেনা অর্থাৎ, ব্যবসা সূদের মতই । তাদের মত খণ্ডন করা হয়েছে যে, ব্যবসা-বাণিজ্য হালাল আর সূদ হারাম ।

হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে– সুদখোরদেরকে কিয়ামত দিবসে পাগলরূপে উঠানো হবে ।

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصِ بْنِ غِيَاثٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنَا مُسْلِمٌ عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ لَمَّا نَزَلَتْ الْآيَاتُ مِنْ آخِرِ سُورَةِ الْبَقَرَةِ فِي الرِّبَا قَرَأَهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى النَّاسِ ثُمَّ حَرَّمَ التِّجَارَةَ فِي الْخَمْرِ

৬৪. উমর ইব্‌নে হাফ্‌স ইব্‌নে গিয়াস র......... . সূত্রে বর্ণিত, তিনি বলেন, সুদ সম্পর্কিত সূরা বাকারার শেষ আয়াতগুলো অবতীর্ণ হলে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম লোকদের নিকট তা তিলাওয়াত করে শোনালেন । তারপর মদের ব্যবসা নিষিদ্ধ ঘোষণা করলেন ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট ।

হাদীসটি কিতাবুল বুয়ূতে ২৭৯ এবং কিতাবুত তাফসীরে ৬৫১ পৃষ্ঠায় আসছে ।

**একটি প্রশ্নোত্তর**

এখানে একটি প্রশ্ন হয় যে, সুদের আয়াত নাযিল হওয়ার অনেক পূর্বে শরাব হারাম হয়েছিল । অর্থাৎ, সূরা মায়েদায় । যেমন আল্লামা আইনী র. বলেন, যদি আপনি প্রশ্ন করেন যে, সূদের আয়াত অবতীর্ণ হবার অনেক পূর্বে শরাব হারাম হয়েছিল । যেমন উলামায়ে কেরাম সুস্পষ্ট ভাষায় বর্ণনা করেছেন । যখন শরাব হারাম করা হয়েছে তখন তো এর ব্যবসা-বাণিজ্যও হারাম করা হয়েছে । অতএব এর ব্যবসা-বাণিজ্য হারাম করা হয়েছে– একথা উল্লেখ করার ফায়দা কী?

অতঃপর আল্লামা আইনী র. নিজেই জবাব উল্লেখ করেন, আমি বলি, হতে পারে হুবহু শরাব হারাম হওয়ার পরে এর ব্যবসা-বাণিজ্য হারাম হয়েছে । অথবা হতে পারে যে, ব্যবসা-বাণিজ্য হারাম হওয়ার বিষয়টি তাদের জন্য এবং ভালরূপে চূড়ান্ত পর্যায়ের মন্দত্ব বুঝানোর জন্য উল্লেখ করা হয়েছে । কিংবা এমনও হতে পারে যে, সে মজলিসে এমন লোকও উপস্থিত ছিল যে, ইতিপূর্বে এর ব্যবসা হারাম হয়েছে বলে তার নিকট সংবাদ পৌঁছেনি । তাঁকে জানানোর জন্য নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সে বিষয়টির পুনরাবৃত্তি করেছেন ।

মোটকথা, আল্লামা আইনী র. তিনটি উত্তর দিয়েছেন । বাকী সংখ্যাগরিষ্ঠে উলামায়ে কেরামের ধারণা নিশ্চিতরূপে এটাই যে, শরাব হারাম হয়েছে অনেক আগে । এর ব্যবসা-বাণিজ্য হারাম হয়েছে এর অনেক পরে ।

বুখারী ৬৫১ بَاب يَمْحَقُ اللَّهُ الرِّبَا يُذْهِبُهُ

**২৩০৫. অনুচ্ছেদ :** "আল্লাহ তাআলা সূদকে মিটিয়ে দেন ।"

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. বলেন, يَمْحَقُ اللَّهُ الرِّبَا-এর অর্থ হল, সুদখোরের হাতে সম্পদ ধ্বংস করে দিবেন । এ তাফসীরই করেছেন আবূ উবায়দা র. । অর্থাৎ, আল্লাহ তা ধ্বংস করে দিবেন । ফলে সে শেষ জীবনে গরীব কপদর্কহীন হয়ে যাবে । অথবা তার মালের বরকত কমিয়ে দিবেন । উভয় সম্ভাবনাই আছে ।

حَدَّثَنَا بِشْرُ بْنُ خَالِدٍ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ عَنْ شُعْبَةَ عَنْ سُلَيْمَانَ الْأَعْمَشِ سَمِعْتُ أَبَا الضُّحَى يُحَدِّثُ عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ أَنَّهَا قَالَتْ لَمَّا أُنْزِلَتْ الْآيَاتُ الْأَوَاخِرُ مِنْ سُورَةِ الْبَقَرَةِ خَرَجَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَتَلَاهُنَّ فِي الْمَسْجِدِ فَحَرَّمَ التِّجَارَةَ فِي الْخَمْرِ

৬৫. বিশর ইব্‌নে খালিদ র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, সূরা বাকারার শেষ আয়াতগুলো যখন অবতীর্ণ হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ঘর থেকে বের হলেন এবং মসজিদে গিয়ে লোকদের নিকট তা তিলাওয়াত করে শোনালেন। এরপর মদের ব্যবসা নিষিদ্ধ ঘোষণা করলেন।

**ব্যাখ্যা :** পূর্বের অনুচ্ছেদে এ হাদীসটি ভিন্নভাবে উল্লেখ করা হয়েছে।

শিরোনামের সাথে মিল لَمَّا أُنْزِلَتْ الْآيَاتُ الْأَوَاخِرُ مِنْ سُورَةِ الْبَقَرَةِ বাক্যে। উদ্দেশ্য হল সূদের আয়াত।

হাদীসটি কিতাবুস সালাতে ৬৫ এবং তাফসীরে ৬৫১ পৃষ্ঠায় এসেছে।

## بَاب فَإِن لم تفعلوا فَأْذَنُوا بِحَرْبٍ مِنْ اللَّهِ وَرَسُولِهِ فَاعْلَمُوا বুখারী ৬৫১

**২৩০৬. অনুচ্ছেদ :** মহান আল্লাহ্ তা'আলার বাণী : "যদি তোমরা (সূদের কারবার) না ছাড় তবে জেনে রাখ যে, এটা আল্লাহ্ ও তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে যুদ্ধঘোষনা জেনে নাও।" -২ : ২৭৯ ইমাম বুখারী র. বলেন : فَأْذَنُوا অর্থ জেনে রাখ।

حَدَّثَنِي مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ مَنْصُورٍ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ قَالَتْ لَمَّا أُنْزِلَتْ الْآيَاتُ مِنْ آخِرِ سُورَةِ الْبَقَرَةِ قَرَأَهُنَّ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَيْهِمْ فِي الْمَسْجِدِ وَحَرَّمَ التِّجَارَةَ فِي الْخَمْرِ

৬৬. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, সূরা বাকারার শেষ আয়াতগুলো যখন অবতীর্ণ হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উঠে গিয়ে তা তিলাওয়াত করে আমাদের শুনান এবং মদের ব্যবসা নিষিদ্ধ ঘোষণা করলেন।

## بَاب وَإِنْ كَانَ ذُو عُسْرَةٍ فَنَظِرَةٌ إِلَى مَيْسَرَةٍ وَأَنْ تَصَدَّقُوا خَيْرٌ لَكُمْ إِنْ كُنْتُمْ تَعْلَمُونَ

**২৩০৭. অনুচ্ছেদ :** মহান আল্লাহ তা'আলার বাণী : "যদি খাতক অভাবগ্রস্ত হয়, তবে সচ্ছলতা পর্যন্ত তাকে অবকাশ দেয়া বিধেয়। আর যদি তোমরা ছেড়ে দাও (সম্পূর্ণ মাফ করে দাও) তবে তা তোমাদের জন্য কল্যাণকর, যদি তোমরা (ক্ষমা করা কত বড় সওয়াবের ও পূণ্যের কাজ তা) জানতে।"-২ : ২৮০

كان : এটি تامة এর জন্য শুধু ফায়েলই যথেষ্ট।

فنظرة : ফা শর্তের জবাব। نظرة শব্দটি মুবতাদা মাহযূফের খবর। অর্থাৎ, فالحكم نظرة অথবা মুতবাদা তার খবর মাহযূফ অর্থাৎ, فعليكم نظرة।

وَقَالَ لَنَا مُحَمَّدُ بْنُ يُوسُفَ عَنْ سُفْيَانَ عَنْ مَنْصُورٍ وَالْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ قَالَتْ لَمَّا أُنْزِلَتْ الْآيَاتُ مِنْ آخِرِ سُورَةِ الْبَقَرَةِ قَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَرَأَهُنَّ عَلَيْنَا ثُمَّ حَرَّمَ التِّجَارَةَ فِي الْخَمْرِ

৬৭. মুহাম্মদ ইব্‌নে ইউসুফ র.........হযরত আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, সূরা বাকারার শেষ দিকের আয়াতগুলো যখন অবতীর্ণ হল, তখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দাঁড়ালেন এবং আমাদের সম্মুখে তা তিলাওয়াত করলেন। তারপর মদের ব্যবসা নিষিদ্ধ করলেন।

**ব্যাখ্যা :** لماانزلت الايات বাক্যে শিরোনামের সাথে মিল স্পষ্ট। কারণ শিরোনামে উল্লেখিত আয়াত সূরা বাকারার শেষ আয়াতগুলোর অন্তর্ভুক্ত।

মুহাম্মদ ইবনে ইউসূফ ইমাম বুখারী র, এর উস্তাদ। ইমাম বুখারী র. এখানে একটি নতুন পদ্ধতিতে রেওয়ায়াত করেছেন। মূলত এর কারণ হল, ইমাম বুখারী র, এ হাদীসটি تحـديث এর পদ্ধতিতে শুনেন নি, বরং মুযাকারা বা আলোচনার পদ্ধতিতে শুনেছেন এজন্য পদ্ধতি পাল্টে দিয়েছেন।

## বুখারী ৫৬১ بَاب وَاتَّقُوا يَوْمًا تُرْجَعُونَ فيه إِلَى اللَّه

**২৩০৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমরা সে দিনকে ভয় কর যে দিন তোমরা আল্লাহর দিকে প্রত্যাবর্তিত হবে।"—২ : ২৮১

حَدَّثَنَا قَبِيصَةُ بْنُ عُقْبَةَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَاصِمٍ عَنْ الشَّعْبِيِّ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ آخِرُ آيَةٍ نَزَلَتْ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ آيَةُ الرِّبَا

৬৮. কাবীসা ইব্‌নে র......... ইব্‌নে আববাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসুলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপর অবতারিত শেষ আয়াতটি হচ্ছে সুদ সম্পর্কিত।

**অমিল সংক্রান্ত প্রশ্নোত্তর**

এখানে একটি প্রশ্ন হয় যে, শিরোনামের সাথে হযরত ইবনে আব্বাস রা. এর হাদীসের কোন মিল নেই। কারণ হাদীস হল সূদের আয়াত সংক্রান্ত আর শিরোনামে সূদের আয়াত নেই। বরং সূদের আয়াতের পরবর্তী আয়াত আছে।

এর উত্তর হল, শিরোনামে উল্লেখিত وَاتَّقُوا يَوْمًا تُرْجَعُونَ আয়াতটি সূদ সংক্রান্ত আয়াতই। এর শুরু হল اَلَّذِيْنَ يَأْكُلُوْنَ الرِّبٰوا। এটা ধারাবাহিক সূদের বিবরণ।

যখন সূদ সংক্রান্ত সপ্তম আয়াত وَاتَّقُوا يَوْمًا.....إلخ নাযিল হয় এর শুধু ২১ দিন পর, আর কোন রেওয়ায়াত অনুযায়ী শুধু নয় দিন পর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ওফাত হয়। তখন প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ শেষ অবতীর্ণ আয়াতটিকে সূদের আয়াতের সাথে শামিল করার নির্দেশ দেন।

উত্তরের সারমর্ম হল, উক্ত আয়াতে যে ভীতি প্রদর্শন করা হয়েছে তার সম্পর্কে সূদের সাথে। এ মিলের কারণে হযরত ইবনে আব্বাস রা. বলেন, "নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উপর সর্বশেষে অবতীর্ণ আয়াত হল বিরা তথা সূদ সংক্রান্ত।

২. ইমাম বুখারী র, বুখারী র. এর উদ্দেশ্য হযরত ইবনে আব্বাস রা. এর দু রেওয়ায়াতের মাঝে সামঞ্জস্য বিধান করা। কারণ ইবনে আব্বাস রা থেকে একটি রেওয়ায়াত হল

عن ابن عباس قَالَ آخِرُ آيَةٍ نَزَلَتْ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَاتَّقُوا يَوْمًا تُرْجَعُونَ فِيه إِلَى اللَّه

অতএব ইমাম বুখারী এর সামঞ্জস্যবিধান পদ্ধতি হল এই যে, এ আয়াতটি হল সুদ সংক্রান্ত আয়াতের পরিশিষ্ট।

অবশ্য এখানে আরেকটি প্রশ্ন হয়, সেটি হল হযরত বারা ইবনে আযিব রা. এর রেওয়ায়াতে আছে, সূরা নিসার শেষে সে রেওয়ায়াতটি আসছে যে, يَسْتَفْتُوْنَكَ قُلِ اللّٰهُ يُفْتِيكُمْ فِي الْكَلَالَة....... إلخ (অতএব দু রেওয়ায়াতে বাহ্যত বিরোধ হয়ে গেল।)

উভয় রেওয়ায়াতে সামঞ্জস্য বিধান এভাবে করা হয়েছে যে, মিরাস সংক্রান্ত সর্বশেষে অবতীর্ণ আয়াত হল কালালা সংক্রান্ত আয়াত আর হালাল হারাম সংক্রান্ত সর্বশেষ আয়াত হল সুদ সংক্রান্ত।

উত্তর : ২. উক্ত দুটি হুকুম শেষ বছরের। এজন্য প্রতিটির ক্ষেত্রে اخر مانزلت (সর্বশেষে অবতীর্ণ) শব্দ প্রয়োগ করা হয়েছে।

৩. আরেকটি উত্তর এই দেয়া হয়েছে যে, বিভিন্ন জনে নিজেদের জানা মুতাবিক 'সর্বশেষে অবতীর্ণ' বলেছেন। কারণ হযরত উবাই ইবনে কাব রা. থেকে বর্ণিত সর্বশেষে অবতীর্ণ আয়াত হল لَقَدْجَاءَكُمْ رَسُوْلٌ مِّنْ أَنْفُسِكُمْ ........... إلخ।

হাফিজ আসকালানী র, ফাতহুল বারীতে স্পষ্ট ভাষায় বলেছেন, وَاتَّقُوا يَوْمًا সম্পর্কে যে 'সর্বশেষ আয়াত' বলা হয়েছে রিবা বা সূদ সংক্রান্ত সর্বশেষ আয়াত হওয়ার কারণে। অন্যথায় মূল সূদ হারাম হওয়ার ব্যাপারে এর অনেক পূর্বে আয়াত নাযিল হয়েছে। (যেমন সূরা আলে ইমরানে উহুদের ঘটনায় বলা হয়েছে-لاتأكلوا الربوا اضعافا مضاعفا।

بَاب وَإِنْ تُبْدُوا مَا فِي أَنْفُسِكُمْ أَوْ تُخْفُوهُ يُحَاسِبْكُمْ بِهِ اللَّهُ فَيَغْفِرُ لِمَنْ يَشَاءُ وَيُعَذِّبُ مَنْ يَشَاءُ وَاللَّهُ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرٌ

২৩০৯. **অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের মনে যা আছে তা প্রকাশ কর অথবা গোপন কর, আল্লাহ্ তোমাদের থেকে তার হিসাব গ্রহণ করবেন। এরপর যাকে ইচ্ছা ক্ষমা করবেন আর যাকে ইচ্ছা শাস্তি দেবেন। আল্লাহ্ সর্ববিষয়ে শক্তিমান।"-২ : ২৮৪ **বুখারী ৬৫২**

**حَدَّثَنَا** مُحَمَّدٌ حَدَّثَنَا النُّفَيْلِيُّ حَدَّثَنَا مِسْكِينٌ عَنْ شُعْبَةَ عَنْ خَالِدٍ الْحَذَّاءِ عَنْ مَرْوَانَ الْأَصْفَرِ عَنْ رَجُلٍ مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ ابْنُ عُمَرَ أَنَّهَا قَدْ نُسِخَتْ وَإِنْ تُبْدُوا مَا فِي أَنْفُسِكُمْ أَوْ تُخْفُوهُ الْآيَةَ

৬৯. মুহাম্মদ র......... মারওয়ান আল আসফর রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবীদেও কোন একজন থেকে বর্ণনা করেন, আর তিনি হচ্ছেন ইব্‌নে উমর রা. – যে وَإِنْ تُبْدُوا مَا فِي أَنْفُسِكُمْ أَوْ تُخْفُوهُ الْآيَةَ আয়াতটি রহিত হয়ে গেছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**একটি সংশয়ের নিরসন**

এখানে একটি সন্দেহ হয় যে, হাদীস শরীফে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ইরশাদ রয়েছে। আল্লাহ তা'আলা আমার উম্মতের সেসব বিষয় ক্ষমা করে দিয়েছেন যেগুলো তাদের অন্তরে আসে। যতক্ষণ না জবানে উচ্চারণ করে অথবা বাস্তবায়ন করে (কাজে পরিণত না করে)।

এর দ্বারা বুঝা যায়, মনের ইচ্ছার উপর কোন আযাব ও শাস্তি নেই।

ইমাম কুরতবী র. বলেন, এ হাদীসটি হল দুনিয়াবী আহকাম সংক্রান্ত। তালাক দান, আযাদকরণ, বেচাকেনা, হেবা ইত্যাদি শুধু অন্তরে ইচ্ছা করার ফলে সংঘটিত হয়ে যায় না। যতক্ষণ না এগুলো জবানে অথবা আমলে না করে। আর আয়াতে যা কিছু বলা হয়েছে সেগুলো হল আখিরাত সংক্রান্ত। অতএব কোন বিরোধ নেই।

কেউ কেউ এ সংশয়ের উত্তর এই দেন যে, যে হাদীসে মনের গোপন বিষয় ক্ষমা করে দেয়ার কথা আছে সেগুলো দ্বারা উদ্দেশ্য সে সব ওয়াসওয়াসা ও অনৈচ্ছিক কল্পনা যেগুলো মানুষের অন্তরে এমনি এমনি বিনা ইচ্ছায় এসে যায়। এরূপ অনৈচ্ছিক কল্পনা ও ওয়াসওয়াসাকে আল্লাহ তা'আলা এ উম্মতের জন্য মাফ করে দিয়েছেন। আর উপরোক্ত আয়াতে যে হিসাব নেয়ার উল্লেখ রয়েছে তদ্বারা উদ্দেশ্য সে সব এবাদাত ও দৃঢ় সংকল্প যেগুলো মানুষ ইচ্ছাকৃতভাবে অন্তরে জমায়। এগুলোকে বাস্তবায়নের জন্যও চেষ্টা করে। অতঃপর বাধা-বিপত্তির কারণে আর করতে পারে না। কিয়ামত দিবসে এরূপ দৃঢ় ইচ্ছা-এড়াবার জন্য পাকড়াও করা হবে। এরপর আল্লাহ তা'আলা যাকে ইচ্ছা মাফ করে দিবেন নিজ অনুগ্রহে আর যাকে ইচ্ছা শাস্তি দিবেন। যেমন উপরোক্ত হাদীস বুখারী মুসলিমে এসেছে।

وإن تبـدوا ...... إلخ যেহেতু আয়াতে কারীমার বাহ্যিক শব্দরাজিতে উভয় প্রকার কল্পনা অন্তর্ভুক্ত, চাই ঐচ্ছিক হোক কিংবা অনৈচ্ছিক, সেহেতু এ আয়াত অবতীর্ণ হবার পর সাহাবায়ে কেরামের অন্তরে মারাত্মক চিন্তা-ফিকির শুরু হয় যে, অনৈচ্ছিক কল্পনা এবং ওয়াসওয়াসার জন্যও যদি হিসাব নিকাশ আর পাকড়াও হয় তাহলে নাজাত পাবে কে? সাহাবায়ে কেরাম এ সম্পর্কে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -কে জিজ্ঞেস করলেন, আর নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সবাইকে তালকীন করলেন যে, আল্লাহর পক্ষ হতে যে হুকুম নাযিল হয়েছে তার উপর আমল ও আনুগত্যের জন্য পরিপক্ক এরাদা করে নাও এবং বল- سَمِعْنَا وَأَطَعْنَا -আমরা হুকুম শুনে নিলাম এবং মেনে নিলাম। সে মুতাবিক সাহাবায়ে কেরাম তাই করলেন। অতঃপর প্রায় ১ বছর পর কুরআনের এ বাক্য অবতীর্ণ হয় لَا يُكَلِّفُ اللهُ نَفْسًا إِلَّا وُسْعَهَا অর্থাৎ, আল্লাহ তা'আলা কারো উপর সাধ্যাতীত কাজের দায়িত্ব চাপান না। যার সারমর্ম হল, অনৈচ্ছিক ওয়াসওয়াসা ও কল্পনার উপর পাকড়াও হবে না। এরপর সাহাবায়ে কেরামের মানসিক প্রশান্তি আসে।

**বুখারী ৬৫২** بَاب آمَنَ الرَّسُولُ بِمَا أُنْزِلَ إِلَيْهِ مِنْ رَبِّهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ إِصْرًا عَهْدًا وَيُقَالُ غُفْرَانَكَ مَغْفِرَتَكَ فَاغْفِرْ لَنَا

**২৩১০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "রাসূল (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) তাঁর প্রতিপালকের পক্ষ থেকে অবতীর্ণ বিষয়ের প্রতি ঈমান এনেছে এবং মু'মিনগণও ।"-২ : ৮৫

باب শব্দটি তানভীন সহকারে । ای هذا باب فيه

হযরত ইবনে আব্বাস রা. رَبَّنَاوَلَاتَحْمِلْ عَلَيْنَا إِصْرًا ......... এর তাফসীরে বলেন যে, এতে إصرا শব্দের অর্থ হল عهدا (প্রতিশ্রুতি, দায়ভার, বোঝা) ।

**ব্যাখ্যা :** إصرا শব্দের তাফসীর عهدا দ্বারা করা হয়েছে । لازم হিসাবে । কারণ প্রতিশ্রুতি পূর্ণ করা কঠিন কাজ, বিরাট বোঝা । আয়াতের অনুবাদ হল, হে আমাদের রব! আমাদের উপর এরূপ বোঝা চাপিয়ে দিবেন না । (অর্থাৎ, এরূপ কঠিন হুকুমটি দিবেন না যেরূপ আমাদের পূর্ববর্তীদেরকে দিয়েছেন ।)

ويقال غفرانك مغفرتك فاغفرلنا : আয়াতে غُفْرَانَكَ অর্থ হল আপনার মাগফিরাত বা ক্ষমা । আপনি আমাদের মাফ করে দিন ।

ইমাম বুখারী র.-এর উদ্দেশ্য হল غفران এবং مغفرة উভয়টি মাসদার । উদ্দেশ্য আসর তথা নির্দেশসূচক ক্রিয়া । অর্থাৎ, আমাদের ক্ষমা করে দিন ।

حَدَّثَنِي إِسْحَاقُ بْنُ مَنْصُورٍ أَخْبَرَنَا رَوْحٌ أَخْبَرَنَا شُعْبَةُ عَنْ خَالِدٍ الْحَذَّاءِ عَنْ مَرْوَانَ الْأَصْفَرِ عَنْ رَجُلٍ مِنْ أَصْحَابِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ أَحْسِبُهُ ابْنَ عُمَرَ إِنْ تُبْدُوا مَا فِي أَنْفُسِكُمْ أَوْ تُخْفُوهُ قَالَ نَسَخَتْهَا الْآيَةُ الَّتِي بَعْدَهَا

৭০ । ইসহাক র......... মারওয়ানুল আসফার র. একজন সাহাবী রা. থেকে বর্ণনা করেন আর তিনি ধারণা করেন যে, তিনি ইব্‌নে উমর রা. হবেন । إِنْ تُبْدُوا مَا فِي أَنْفُسِكُمْ أَوْ تُخْفُوهُ আয়াতটি রহিত হয়ে গেছে ।

**ব্যাখ্যা :** এটি পূর্বোক্ত হাদীসের আরেকটি সনদ ।

রাবী মারওয়ান আসফার প্রথমে তো অস্পষ্ট বলেছেন رجل من أصحاب رسول الله صلى الله عليه وسلم অতঃপর বলেছেন أحسبه إلخ অর্থাৎ, আমার ধারণা, সে সাহাবী হযরত ইবনে উমর রা. । আল্লামা কিরমানী র. বলেন এ احسبه শব্দটি রাবী মারওয়ানের । উদ্দেশ্য হল, প্রথমে সন্দেহ ছিল পরে বিবরণের মাঝখানেই স্মরণ এসে গেল, তখন বললেন, হ্যাঁ, মনে এসেছে । সে সাহাবী হযরত (আবদুল্লাহ) ইবনে উমর রা. ।

এখানে আরেকটি প্রশ্ন বাকি থেকে যায়, সেটি হল তাবারানী মারজানা সূত্রে বর্ণনা করেছেন যে, আমি ছিলাম হযরত ইবনে উমর রা.-এর নিকট । তিনি وَإِنْ تُبْدُوا مَا فِي أَنْفُسِكُمْ إلخ আয়াত তিলাওয়াত করলেন এবং বললেন, যদি অন্তরের কল্পনার ফলে পাকড়াও হয় তাহলে তো আমরা সবাই ধ্বংস হয়ে যাব । এর দ্বারা তো ঝুঝা যায়, এ আয়াতটি যে মনসূখ হয়েছে তা ইবনে উমর রা. জানতেন না ।

**উত্তর :** প্রথমে জানতেন না । যেমন মারজানার রেওয়ায়াতে আছে । পরবর্তীতে যখন জানতে পারলেন তখন ইবনে উমর রা. বললেন এটি পরবর্তী আয়াত لَايُكَلِّفُ اللّٰهُ نَفْسًاإِلَّاوُسْعَهَا ألخ দ্বারা রহিত হয়ে গেছে । যেমন– মারওয়ান আসফারের রেওয়ায়াতটি আছে ।

বুখারী ৬৫২

# سُورَةُ آل عِمْرَانَ
# সূরা আলে ইমরান

**سُورَةُ آلِ عِمْرَان** أىْ هذَا تَفْسِيْرُ سُوْرَةِ آلِ عمرانَ

আমাদের ভারতীয় কপিগুলোতে এবং কাসতাল্লানীতে বিসমিল্লাহ ছাড়া আছে। কিন্তু ফাতহুল বারী ও উমদাতুল কারীতে এরপর বিসমিল্লাহির রাহমানির রাহীম আছে। যেমন– হাশিয়া তথা টীকায় এ কপিটি চিহ্নিত করে দেয়া হয়েছে।

ইমাম বুখারী র. সূরা বাকারার তাফসীর থেকে অবসর হয়ে সূরা আলে ইমরানের তাফসীর আরম্ভ করেছেন এজন্যও বরকতের উদ্দেশ্যে বিসমিল্লাহ দ্বারা শুরু করা সমীচীন।

নামকরণের কারণের জন্য পরবর্তী ৭২ নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

تُقَاةٌ وَتَقِيَّةٌ وَاحِدَةٌ صِرٌّ بَرْدٌ شَفَا حُفْرَةٍ مِثْلُ شَفَا الرَّكِيَّةِ وَهْوَ حَرْفُهَا تُبَوِّئُ تَتَّخِذُ مُعَسْكَرًا الْمُسَوَّمُ الَّذِي لَهُ سِيمَاءٌ بِعَلَامَةٍ أَوْ بِصُوفَةٍ أَوْ بِمَا كَانَ رِبِّيُّونَ الْجَمِيعُ وَالْوَاحِدُ رِبِّيٌّ تَحُسُّونَهُمْ تَسْتَأْصِلُونَهُمْ قَتْلًا غُزًّا وَاحِدُهَا غَازٍ سَنَكْتُبُ سَنَحْفَظُ نُزُلًا ثَوَابًا وَيَجُوزُ وَمُنْزَلٌ مِنْ عِنْدِ اللَّهِ كَقَوْلِكَ أَنْزَلْتُهُ وَقَالَ مُجَاهِدٌ وَالْخَيْلُ الْمُسَوَّمَةُ الْمُطَهَّمَةُ الْحِسَانُ قَالَ سَعِيدُ بْنُ جُبَيْرٍ وَعَبْدُ اللَّهِ بْنُ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبْزَى الرَّاعِيَةُ الْمُسَوَّمَةُ وَقَالَ ابْنُ جُبَيْرٍ وَحَصُورًا لَا يَأْتِي النِّسَاءَ وَقَالَ عِكْرِمَةُ مِنْ فَوْرِهِمْ مِنْ غَضَبِهِمْ يَوْمَ بَدْرٍ وَقَالَ مُجَاهِدٌ يُخْرِجُ الْحَيَّ مِنَ الْمَيِّتِ مِنَ النُّطْفَةِ تَخْرُجُ مَيِّتَةً وَيُخْرِجُ مِنْهَا الْحَيَّ الْإِبْكَارُ أَوَّلُ الْفَجْرِ وَالْعَشِيُّ مَيْلُ الشَّمْسِ أُرَاهُ إِلَى أَنْ تَغْرُبَ

تُقَاةٌ وَتَقِيَّةٌ একই অর্থে ব্যবহৃত অর্থাৎ, ভীতি ও সংযম, صِرٌّ ঠাণ্ডা। شَفَا حُفْرَةٍ – شَفَا الرَّكِيَّةِ এর ন্যায় অর্থাৎ, গর্তের তীর ও কিনারা। تُبَوِّئُ অর্থ অস্ত্রে সজ্জিত সৈনিককে সারিবদ্ধ করছিলেন। الْمُسَوَّمُ কোন প্রতীক কিংবা অন্য কিছু দ্বারা চিহ্নিত করা। رِبِّيُّونَ বহুবচন। একবচনে رِبِّيٌّ অর্থ আল্লাহ্ ওয়ালা ও আল্লাহ্‌পন্থী। تَحُسُّونَهُمْ – তোমরা তাদের হত্যার মাধ্যমে সমূলে উৎপাটিত করছিলে। غُزًّا বহুবচন। একবচনে غَازٍ অর্থ যোদ্ধা। سَنَكْتُبُ সত্বর ও অচিরেই আমি সংরক্ষণ করব। نُزُلًا প্রতিদান ও আতিথেয়তা হিসাবে। وَمُنْزَلٌ مِنْ عِنْدِ اللَّهِ – أَنْزَلْتُهُ এর ন্যায়। مُنْزَلٌ পড়াও বৈধ। মুফাসসির ইমাম মুজাহিদ র.-এর মতে وَالْخَيْلُ الْمُسَوَّمَةُ–পরিপূর্ণ সুন্দর অশ্বপাল। সাঈদ ইব্‌নে জুবায়র ও আবদুল্লাহ ইবনে আবদুর রহমান ইবনে আবযা র. বলেন, চিহ্নিত চরনেওয়ালা। ইব্‌নে জুবায়র রা. বলেন, حَصُورًا অর্থ, যে কামভাব নিয়ে কোন মহিলার নিকট যায়না। ইকরামা র. বলেন, مِنْ فَوْرِهِمْ অর্থ, বদরের দিনে তাদের ক্রোধ নিয়ে। মুজাহিদ র. বলেন, يُخْرِجُ الْحَيَّ مِنَ الْمَيِّتِ বীর্য যা নিষ্প্রাণ নির্গত হয় এরপর তা থেকে জীবন্ত বস্তু বের করেন। الْإِبْكَارُ أَوَّلُ – উষালগ্ন। الْعَشِيُّ– সূর্য হেলে যাওয়া থেকে আমি মনে করি, সূর্যাস্ত পর্যন্ত।

تقاة تقية واحدة অর্থাৎ, تقاة এর تقية উভয়টি মাসদার। অর্থও একই। এখানে ইঙ্গিত হল لَا يَتَّخِذِ الْمُؤْمِنُونَ الْكَافِرِينَ أَوْلِيَاءَ مِنْ دُونِ الْمُؤْمِنِينَ وَمَنْ يَفْعَلْ ذَلِكَ فَلَيْسَ مِنَ اللَّهِ فِي شَيْءٍ إِلَّا أَنْ تَتَّقُوا مِنْهُمْ تُقَاةً وَيُحَذِّرُكُمُ اللَّهُ نَفْسَهُ وَإِلَى اللَّهِ الْمَصِيرُ....... إلخ আয়াতের দিকে।

"মুমিনরা যেন মুমিনদের ব্যতীত কাফেরদেরকে বন্ধুরূপে গ্রহণ না করে। যে কেউ এরূপ করবে তার সাথে আল্লাহর কোন সম্পর্ক থাকবে না। (বাহ্যিক বন্ধুত্বের অনুমতি আছে) তবে ব্যতিক্রম যদি তোমরা তাদের নিকট থেকে আত্মরক্ষার জন্য সতর্কতা অবলম্বন কর আর আল্লাহ তার নিজের সম্বন্ধে তোমাদেরকে সাবধান করছেন এবং আল্লাহর দিকেই প্রত্যাবর্তন করতে হবে।"–আলে ইমরান–২৮

صر-برد : শব্দের অর্থ ঠাণ্ডা, প্রচণ্ড শীত।

এর দ্বারা ইঙ্গিত হল مَثَلُ مَا يُنفِقُونَ فِي هَذِهِ الْحَيَاةِ الدُّنْيَا كَمَثَلِ رِيحٍ فِيهَا صِرٌّ أَصَابَتْ حَرْثَ قَوْمٍ ظَلَمُوا أَنفُسَهُمْ فَأَهْلَكَتْهُ وَمَا ظَلَمَهُمُ اللَّهُ وَلَكِنْ أَنفُسَهُمْ يَظْلِمُونَ......... إلخ আয়াতের দিকে।

"এ পার্থিব জীবনে যা তারা (কাফেররা) ব্যয় করে তার দৃষ্টান্ত (বরবাদ হওয়ার ক্ষেত্রে) হিমশীতল বায়ু, তা যে জাতি (বদ দীনির কারণে) নিজেদের ক্ষতি করেছে তাদের শষ্যক্ষেত্রকে আঘাত করে ও বিনষ্ট করে।"-পারা-৪, রুকু-৩, আলে ইমরান-১১৭

وَكُنتُمْ عَلَى شَفَا حُفْرَةٍ مِّنَ النَّارِ فَأَنقَذَكُم مِّنْهَا......... إلخ এতে ইঙ্গিত হল : شَفَا حُفْرَةٍ مِثْلُ شَفَا الرَّكِيَّةِ وَهْوَ حَرْفُهَ আয়াতের দিকে। অর্থ আর তোমরা ছিলে আগুনের গর্তের কিনারে (অর্থাৎ, কুফরীর কারণে জাহান্নামের কিনারে)। অতঃপর আল্লাহ তা'আলা তা হতে তোমাদের মুক্ত করেছেন ঈমানের তাওফীক দিয়ে।

এ আয়াতে شفاحفرة এর অর্থ হল গর্তের প্রান্ত। যেমন شفاالركية তথা কুপের কিনারা প্রান্ত। ركيـــة শব্দটির রা.-এর উপর যবর কাফ- এর নিচে যের, ইয়া-এর উপর তাশদীদ। অর্থ, কুপ।

وهو حرفها অর্থাৎ, এটি হল কাচা কুপের কিনারা।

وَإِذْ غَدَوْتَ مِنْ أَهْلِكَ تُبَوِّئُ الْمُؤْمِنِينَ مَقَاعِدَ لِلْقِتَالِ এখানে : تُبَوِّئُ تَتَّخِذُ مُعَسْكَرًا আয়াতের দিকে ইঙ্গিত। "(স্মরণ করুন) যখন আপনি আপনার পরিবার পরিজনের নিকট হতে (যুদ্ধ তারিখের পূর্বে) প্রত্যুষে বের হয়ে যুদ্ধের জন্য মুমিনদেরকে ঘাটিতে বিন্যস্ত করছিলেন।"-আলে ইমরান-১২১

ইমাম বুখারী র. বলেন, تبوئ এর অর্থ হল تتخذ معـــسكرا। এটি আবু উবায়দার তাফসীর। معـــسكر শব্দের অর্থ হল সমবেত সেনাবাহিনী। مقاعد শব্দটি مقعد এর বহুবচন। বসার স্থান, অর্থাৎ, যুদ্ধমোর্চা।

الْمُسَوَّمُ : الْمُسَوَّمُ الَّذِي لَهُ سِيمَاءٌ بِعَلَامَةٍ أَوْ بِصُوفَةٍ أَوْ بِمَا كَانَ শব্দটির ওয়াও-এর উপর যবর। ইসমে মাফউল। বাবে তাফঈল থেকে। চিহ্নিত করা। ঘোড়ার উপর দাগ লাগান। سيما এর অর্থ আলামত। المـــسوم যে জিনিসের উপর কোন আলামত থাকে কোন চিহ্নের মাধ্যমে অথবা পশমের মাধ্যমে বা অন্য কোন নিদর্শনের মাধ্যমে।

এতে ইঙ্গিত হল :

زُيِّنَ لِلنَّاسِ حُبُّ الشَّهَوَاتِ مِنَ النِّسَاءِ وَالْبَنِينَ وَالْقَنَاطِيرِ الْمُقَنطَرَةِ مِنَ الذَّهَبِ وَالْفِضَّةِ وَالْخَيْلِ الْمُسَوَّمَةِ وَالْأَنْعَامِ وَالْحَرْثِ ذَلِكَ مَتَاعُ الْحَيَاةِ الدُّنْيَا وَاللَّهُ عِندَهُ حُسْنُ الْمَآبِ

আয়াতের দিকে। "নারী, সন্তান, রাশিকৃত স্বর্ণরৌপ্য আর চিহ্নিত অশ্বরাজি, গবাদি পশু এবং ক্ষেত খামারের প্রতি আসক্তি মানুষের নিকট সুশোভিত করা হয়েছে। এসব ইহ জীবনের ভোগ্যবস্তু। আর আল্লাহর নিকটই রয়েছে শুভ পরিণতি বা উত্তম আশ্রয়স্থল।"-আলে ইমরান : ১৪

আল্লামা যমখশরী الخيل المسومة এর তাফসীর الخيل المعلمة দ্বারা করেছেন। মুজাহিদ বলেন, الخيل المـــسومة অর্থ হল المطهطة الحسان তথা উত্তম মোটা তাজা পূর্ণাঙ্গ ঘোড়া। مطهم শব্দের অর্থ হল মোটা পূর্ণাঙ্গ। বাবে তাফঈল থেকে মাংসল হওয়া। যেহেতু সাধারণ নিয়ম হল শুধু মাত্র উত্তম মোটা তাজা ঘোড়াগুলোকেই চিহ্নিত করা হয় সেহেতু এসব তাফসীরে বিশেষ কোন বিরোধ নেই।

رِبِّيُّـــونَ : رِبِّيُّونَ الْجَمِيعُ وَالْوَاحِدُ رِبِّيٌّ শব্দটি বহুবচন। একবচন ربى। সংখ্যাগরিষ্ঠের কিরাআত অনুযায়ী একবচন ও বহুবচনে রা-এর নিচে যের। -ফাতহুল বারী। এতে ইঙ্গিত হল: وَكَأَيِّن مِّن نَّبِيٍّ قَاتَلَ مَعَهُ رِبِّيُّونَ كَثِيرٌ আয়াতের দিকে।

অনেক নবী এমন হয়েছেন যাঁদের সাথে অনেক আল্লাহওয়ালা (কাফেরদের বিরুদ্ধে) লড়াই করেছেন।

ربيون শব্দটির রা.-এর নিচে যের। রা যের বিশিষ্ট ও তাশদীদ ও ইয়ার উপর পেশ। رب এর দিকে সম্বন্ধযুক্ত। যেমন–রাব্বানী। অর্থ হল, রবওয়ালা–আল্লাহওয়ালা। এতে যবর বিশিষ্ট রা-এর স্থলে যের বিশিষ্ট রা কিয়াস পরিপন্থী (খেলাফে কিয়াস) ব্যবহৃত হয়েছে। এজন্য হযরত ইবনে আব্বাস রা, এর কিরাআতে ربيون রা-এর উপর যবর সহকারে এসেছে।–কাসতাল্লানী

কেউ কেউ বলেছেন, বরং এটি ربة এর দিকে মনসূব (সম্বন্ধযুক্ত) এর অর্থ জামাআত। অর্থাৎ, ربيون এর অর্থ হল অনেক দল। আর এটি ربة মানে জামাআতের দিকে সম্বন্ধযুক্ত।

ربيون 'আল্লাহওয়ালা মনীষীগণ' দ্বারা কারা উদ্দেশ্য? হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত যে, এর দ্বারা উদ্দেশ্য উলামায়ে ফুকাহা।

تحسونهم : تَحُسُّونَهُمْ تَسْتَأْصِلُونَهُمْ قَتْلًا এর অর্থ হল তারা তাদের হত্যা করে মুলোৎপাটন করছিল। এটা আবু উবায়দা র.-এর তাফসীর। এর দ্বারা ইঙ্গিত হল وَلَقَدْ صَدَقَكُمُ اللَّهُ وَعْدَهُ إِذْ تَحُسُّونَهُمْ بِإِذْنِهِ ........ আয়াতের দিকে। "নিশ্চয়ই আল্লাহ তা'আলা স্বীয় (সাহায্যের) প্রতিশ্রুতি সত্য করে দেখিয়েছেন। যখন তোমরা (যুদ্ধের শুরুতে) কাফেরদের হত্যা করে আল্লাহর হুকুমে তাদের মুলোৎপাটন করছিলে।" -পারা ৪, রুকূ ৮

تحس মুযারি من ضرب এর মাসদার হল حس। এর অর্থ হল হত্যা করা, মূলসহ উপড়ে ফেলা বা মুলোৎপাটন করা।

غزا : غُزًّا وَاحِدُهَا غَازٍ গাইন-এর উপর পেশ, বা-এর উপর তাশদীদ। এর একবচন غاز। এটি মূলত ছিল غــازى। শব্দটি قاض এর ন্যায় ইসমে ফায়েল। এর দ্বারা ইঙ্গিত হল وَقَالُوا لِإِخْوَانِهِمْ إِذَا ضَرَبُوا فِي الْأَرْضِ أَوْ كَانُوا غُزًّى لَوْ كَانُوا عِنْدَنَا مَا مَاتُوا وَمَا قُتِلُوا ....... আয়াতের দিকে। "তারা তাদের (বংশীয় বা দলীয়) ভাইদের সম্পর্কে বলে, যখন তারা জমিনে সফর করে (এবং ঘটনাক্রমে মৃত্যুলাভ করে) অথবা তারা কোথাও যোদ্ধা হয়ে আসে (এবং তাকদীরী ফয়সালার কারণে শহীদ হয়ে যায় তখন সেসব মুনাফিক বলে, যদি তারা আমাদের কাছে থাকত (সফর এবং যুদ্ধে না যেত তবে তারা মরতও না, নিহতও হত না।"

سَنَكْتُبُ : سَنَحْفَظُ অর্থ হল, আমরা শীঘ্রই তা সংরক্ষণ করব। এর দ্বারা ইঙ্গিত হল - لَقَدْ سَمِعَ اللَّهُ قَوْلَ الَّذِينَ قَالُوا إِنَّ اللَّهَ فَقِيرٌ وَنَحْنُ أَغْنِيَاءُ سَنَكْتُبُ...... আয়াতের দিকে।

"নিশ্চয় আল্লাহ তা'আলা সেসব লোকের কথা শুনেছেন যারা (বিদ্রুপ করে) বলেছে, (নাউযুবিল্লাহ) আল্লাহ দরিদ্র আর আমরা ধনী। (শুধু শুনেই ক্ষান্ত না, বরং তাদের বক্তব্য লিখে রাখব তথা সংরক্ষণ করে রাখব।" -পারা ৪ , রুকূ ১০

এটা হল লাযিম (অবশ্যম্ভাবী বিষয়) দ্বারা তাফসীর। কারণ লেখা হলে অবশ্যই সংরক্ষিত হয়।

نزلا : نُزُلًا ثَوَابًا وَيَجُوزُ وَمُنْزَلٌ مِنْ عِنْدِ اللَّهِ كَقَوْلِكَ أَنْزَلْتُهُ মানে প্রতিদান হিসাবে অর্থাৎ, রিযিক ও দান হিসাবে। এবং نزلامن عند الله এর তাফসীর منزلامن عند الله অর্থাৎ, মাসদার মানে ইসমে মাফউল। অর্থাৎ, আল্লাহর পক্ষ হতে প্রদত্ত। (যেমন আপনি যখন কোন মেহমানের সামনে কিছু পেশ করেন তখন বলেন, انزلته দ্বারা ইঙ্গিত হল لَكِنِ الَّذِينَ اتَّقَوْا رَبَّهُمْ لَهُمْ جَنَّاتٌ تَجْرِي مِنْ تَحْتِهَا الْأَنْهَارُ خَالِدِينَ فِيهَا نُزُلًا مِنْ عِنْدِ اللَّهِ وَمَا عِنْدَ اللَّهِ خَيْرٌ لِلْأَبْرَارِ (١٩٨) আয়াতের দিকে।

"কিন্তু যারা আল্লাহকে ভয় করে (এবং মুসলমান ও আনুগত হয়ে যায় তাদের জন্য রয়েছে উদ্যানসমূহ, যেগুলোর (মহলসমূহের) পাদদেশে নহর-প্রস্রবণসমূহ প্রবাহিত থাকবে। আর তারা থাকবে সেসব উদ্যানে চিরকাল। এটা হবে তাদের জন্য মেহমানদারী স্বরূপ আল্লাহর পক্ষ হতে। আর সে সব জিনিস আল্লাহর নিকট রয়েছে (কেবল মাত্র উল্লেখিত বাগান, প্রস্রবণ ইত্যাদি)। সেগুলো (কাফেরদের ক্ষণস্থায়ী কয়েকদিনের আয়েশ-আনন্দ অপেক্ষা) অনেক উত্তম।"-পারা ৪, রুকূ ১১

النزل সে খাবার যা মেহমানের সামনে পেশ করা হয়। বহুবচন انزال। نزلا من عند الله তে من عند الله তারকীবে نزلا এর সিফাত হয়েছে। আর نزلا শব্দটি হয়তো جنــات থেকে হাল হয়েছে অথবা দ্বিতীয় মাফউল। এর ফেল ও মাফউলে আওয়াল উহ্য। অর্থাৎ, اى جعل ذالك نزلا

وَقَالَ مُجَاهِدٌ وَالْخَيْلُ الْمُسَوَّمَةُ الْمُطَهَّمَةُ الْحِسَانُ : প্রবল ধারণা লিপিতে ভুল হয়েছে। এ অংশটুকুর আসল স্থান হল উপরে। যেখানে الخيل المسومة এর বিবরণ এসেছে। এজন্য আল্লামা আইনী র, উমদাতুল কারীতে বিশুদ্ধ ও বিন্যস্ত আকারে বর্ণনা করেছেন।

وَقَالَ ابْنُ جُبَيْرٍ وَحَصُورًا لَا يَأْتِي النِّسَاءَ : সাঈদ ইবনে জুবাইর র. বলেছেন, حصور অর্থ হল এরূপ ব্যক্তি যিনি স্ত্রীদের কাছে যান না অর্থাৎ, রমণীদের সাথে সহবাসের সম্পর্ক রাখেন না। এর দ্বারা ইঙ্গিত হল أَنَّ اللَّهَ يُبَشِّرُكَ بِيَحْيَى مُصَدِّقًا بِكَلِمَةٍ مِنَ اللَّهِ وَسَيِّدًا وَحَصُورًا وَنَبِيًّا مِنَ الصَّالِحِينَ (٣٩) আয়াতের দিকে।-পারা ৩, রুকূ ১২

আল্লাহ তা'আলা আপনাকে সুসংবাদ দিচ্ছেন ইয়াহইয়া (নামক ছেলে হওয়া)-এর যিনি আল্লাহর কালিমা (অর্থাৎ, ঈসা আ. এর নবুওয়াতের) সত্যায়ণকারী, অনুসরণীয় এবং নিজেকে (ভোগসম্ভার থেকে) বারণকারী এবং নেককার হবেন। حصور শব্দটি حصر থেকে নিষ্পন্ন। যার অর্থ হল নিয়ন্ত্রক, প্রতিবন্ধক। حصورا শব্দটি সীগায়ে সিফাত। যার অর্থ হল নিজেকে অধিক নিয়ন্ত্রণকারী। রমণীদের প্রতি অনাগ্রহী।

وَقَالَ عِكْرِمَةُ مِنْ فَوْرِهِمْ مِنْ غَضَبِهِمْ يَوْمَ بَدْرٍ : ইকরিমা من فورهم এর তাফসীর من غضبهم দ্বারা করেছেন। অর্থাৎ, বদর যুদ্ধের দিন কাফেররা ক্রুদ্ধ ও উত্তেজিত হয়ে আসবে। এতে ইঙ্গিত হল بَلَى إِنْ تَصْبِرُوا وَتَتَّقُوا وَيَأْتُوكُمْ مِنْ فَوْرِهِمْ আয়াতের দিকে। "কেন নয়? (অর্থাৎ, যথেষ্ট হবে) যদি তোমরা অটল থাক এবং তাকওয়ার উপর কায়েম থাক এবং তারা তোমাদের উপর একবারেই আক্রমণ করবে।"-পারা ৪, রুকূ ৪

এ আয়াতে কারীমায় ইকরিমা من فورهم এর তাফসীর من غضبهم দ্বারা করেছেন। অর্থাৎ, ইকরিমা বলেন, উহুদ যুদ্ধে মক্কার কাফেরদের গোস্সা ছিল বদর যুদ্ধের। এজন্যই তারা ক্রুদ্ধ-উত্তেজিত হয়ে এসেছে। কিন্তু সংখ্যাগরিষ্ঠ মুফাসসির এর তাফসীর করে 'একবারে' বা একযোগে 'তৎক্ষণাৎ' দ্বারা। কারণ, فور শব্দের অর্থাৎ, অভিধানে দ্রুত ও জলদি-তৎক্ষণাৎ।

وَقَالَ مُجَاهِدٌ يُخْرِجُ الْحَيَّ مِنَ الْمَيِّتِ مِنَ النُّطْفَةِ تَخْرُجُ مَيِّتَةً وَيُخْرِجُ مِنْهَا الْحَيَّ. : মুজাহিদ يخرج الحى এর তাফসীরে বলেন, এর উদ্দেশ্য বীর্য। النطفة শব্দটি মুবতাদা। এর খবর হল تخرج ميتة। ميتة শব্দটি তারকীবে হাল। تخرج শব্দটি تخرج এর যমীর থেকে হাল। অর্থ হল, বীর্য নিষ্প্রাণ বের হয়। এ নিষ্প্রাণ জিনিসটি থেকে প্রানী বেরিয়ে আসে। এতে ইঙ্গিত হল يُخْرِجُ الْحَيَّ مِنَ الْمَيِّتِ وَيُخْرِجُ الْمَيِّتَ مِنَ الْحَيِّ আয়াতের দিকে। অর্থ তিনি প্রাণীকে নিষ্প্রাণ থেকে বের করেন (যেমন বীর্য থেকে বাচ্চা এবং ডিম থেকে পাখী) এমনিভাবে নিষ্প্রাণ জিনিসকে প্রাণী থেকে বের করেন। যেমন- জীবন্ত মানুষ থেকে বীর্য এবং পাখি থেকে ডিম।) -পারা ৩, রুকূ ১১

কোন কোন মুফাসসির বিস্তারিত বিবরণ দিয়েছেন যে, এতে সব অন্তর্ভুক্ত। মুমিনকে কাফের থেকে এবং কাফেরকে মুমিন থেকে মুরগিকে ডিম থেকে, গাছকে বীজ থেকে বিচিকে গাছ থেকে। আর আল্লাহ্ সব কিছুর উপর সর্বশক্তিমান।

الْإِبْكَارُ أَوَّلُ الْفَجْرِ وَالْعَشِيُّ مَيْلُ الشَّمْسِ أُرَاهُ إِلَى أَنْ تَغْرُبَ : الابكار শব্দের অর্থ হল ফজরের প্রথমাংশ। অর্থাৎ, ফজরোদয়। আর عشى শব্দের অর্থ হল সূর্য হেলে যাওয়া আমার ধারণা সূর্যাস্ত পর্যন্ত।

আল্লামা আইনী র. বলেন, قال الزمخشري العشي من تزول الشمس الي ان تغيب والابكار من طلوع الفجر الي وقت الضحي উমদা : ১৮/১৩৮

এতে ইঙ্গিত হল وَاذْكُرْ رَبَّكَ كَثِيرًا وَسَبِّحْ بِالْعَشِيِّ وَالْإِبْكَارِ আয়াতের দিকে। অর্থ : "তোমার প্রভূকে বেশি বেশি করে স্মরণ করতে থাক এবং পবিত্রতা বর্ণনা করতে থাক সকাল-বিকাল।"-পারা ৩, রুকূ ১২

**بَاب مِنْهُ آيَاتٌ مُحْكَمَاتٌ وَقَالَ مُجَاهِدٌ الْحَلَالُ وَالْحَرَامُ وَأُخَرُ مُتَشَابِهَاتٌ يُصَدِّقُ بَعْضُهُ بَعْضًا كَقَوْلِه تَعَالَى وَمَا يُضِلُّ بِه إِلَّا الْفَاسِقِينَ وَكَقَوْلِه جَلَّ ذِكْرُهُ وَيَجْعَلُ الرِّجْسَ عَلَى الَّذِينَ لَا يَعْقِلُونَ وَكَقَوْلِه وَالَّذِينَ اهْتَدَوْا زَادَهُمْ هُدًى وَآتَاهُمْ تَقْوَاهُمْ زَيْغٌ شَكٌّ ابْتِغَاءَ الْفِتْنَةِ الْمُشْتَبِهَاتِ وَالرَّاسِخُونَ فِي الْعِلْمِ يَعْلَمُونَ يَقُولُونَ آمَنَّا بِه كُلٌّ مِنْ عِنْدِ رَبِّنَا وَمَا يَذَّكَّرُ إِلَّا أُولُو الْأَلْبَابِ**

**২৩১১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : مِنْهُ آيَاتٌ مُحْكَمَاتٌ- "যার কিছুসংখ্যক আয়াত সুস্পষ্ট দ্ব্যর্থহীন।" ইমাম মুজাহিদ র. বলেন যে, সেটি হচ্ছে হালাল আর হারাম সম্পর্কিত وَأُخَرُ مُتَشَابِهَاتٌ - আর অন্যগুলো রূপক, একটি অন্যটির সত্যতা প্রমাণ করে। যেমন : আল্লাহ তা'আলার বাণী : وَمَا يُضِلُّ بِه إِلَّا الْفَاسِقِينَ - বস্তুত তিনি পথ পরিত্যাগকারীদের ব্যতীত কাউকে বিভ্রান্ত করেন না। আবার- وَيَجْعَلُ الرِّجْسَ عَلَى الَّذِينَ لَا يَعْقِلُونَ - যারা অনুধাবন করে না, আল্লাহ তাদের কলুষলিপ্ত করেন। ১০ : ১০০

তদুপরি আল্লাহ তা'আলার বাণী : وَالَّذِينَ اهْتَدَوْا زَادَهُمْ هُدًى وَآتَاهُمْ تَقْوَاهُمْ - যারা সৎপথ অবলম্বন করে আল্লাহ তাদের সৎ পথে চলার শক্তি সামর্থ্য বৃদ্ধি করেন। ৪৭ : ১৭

زَيْغٌ - ফিতনা তথা মুতাশাবিহাত বা রূপক অন্বেষনের উদ্দেশে সন্দেহ। وَالرَّاسِخُونَ فِي الْعِلْمِ-তথা যারা জ্ঞানে সুগভীর তারা জানে এবং বলে আমরা তা বিশ্বাস করি। সবই আমার রবের পক্ষ থেকে। আর জ্ঞানী লোকেরাই কেবল উপদেশ গ্রহণ করে।

ফাতহুল বারী এবং উমদাতুল কারীতে এখানে باب শব্দটি নেই। কিন্তু আমাদের ভারতীয় কপিতে এবং কাসতাল্লানীতে باب শব্দ আছে। اى هذاباب

هُوَ الَّذِي أَنْزَلَ عَلَيْكَ الْكِتَابَ مِنْهُ آيَاتٌ مُحْكَمَاتٌ هُنَّ أُمُّ الْكِتَابِ وَأُخَرُ مُتَشَابِهَاتٌ........ এতে مِنْهُ آيَاتٌ مُحْكَمَاتٌ আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে। "তিনিই সে আল্লাহ যিনি তোমার প্রতি কিতাব অবতীর্ণ করেছেন। এ কিতাবের কোন কোন আয়াত মুহকাম। আর এ (মুহকাম) আয়াতগুলোই কিতাবের মূল (অর্থাৎ, কিতাবের সমস্ত শিক্ষার মূল এবং আসলুল উসূল এসব আয়াতই হয়ে থাকে। আর কিছু সংখ্যক আয়াত হল মুতাশাবিহ (রূপক)।"- পারা ৩, রুকু-৯।

منه শব্দের যমীর কিতাব তথা কুরআন মজীদের দিকে ফিরেছে। অর্থাৎ, কুরআন মজীদের একটি অংশ মুহকাম।

وقال مجاهد মুজাহিদ বলেন, আয়াতে মুহকামাত দ্বারা উদ্দেশ্য হালাল ও হারাম। অর্থাৎ, যেসব আয়াতে হালাল-হারামের বিবরণ আছে সেগুলো হল আয়াতে মুহকামাত।

وَأُخَرُ مُتَشَابِهَاتٌ অন্যগুলো হল মুতাশাবিহাত। এখানে اخر শব্দটি মওসূফ মাহযূফের সিফাত। অর্থাৎ, ايات أُخَرُ

مُتَشَابِهَاتٌ মুজাহিদ মুতাশবিহাতের তাফসীরে বলেন, এর একটি অপরটির সত্যায়ণ করে। যেমন- আল্লাহ তা'আলার বাণী وَمَا يُضِلُّ بِه إِلَّا الْفَاسِقِينَ -পারা-১ রুকু-২ "এবং আল্লাহ তা'আলা (এ দৃষ্টান্ত দ্বারা) শুধু বদকার-ফাসিকদের পথভ্রষ্ট করেন। আরেক আয়াতে আল্লাহ তা'আলা ইরশাদ করেন- وَيَجْعَلُ الرِّجْسَ عَلَى الَّذِينَ لَا يَعْقِلُونَ অর্থাৎ, 'আল্লাহ তা'আলা কুফরের ময়লা শুধু তাদের উপরই নিক্ষেপ করেন যারা চিন্তা-ফিকির করে না।"

আরেক আয়াতে আল্লাহ তা'আলা ইরশাদ করেন এতে দ্বিতীয় আয়াতটি প্রথম আয়াতের সত্যায়ণ করে।

وَالَّذِينَ اهْتَدَوْا زَادَهُمْ هُدًى وَآتَاهُمْ تَقْوَاهُمْ (١٦) ... "আর যারা হেদায়াত পেয়ে গেছে (ইসলাম গ্রহণ করেছে) আল্লাহ তা'আলা তাদেরকে আরো বেশি হেদায়াত দেন এবং তাদেরকে তাওফীক দেন তাকওয়ার।

فَأَمَّا الَّذِينَ فِي قُلُوبِهِمْ زَيْغٌ فَيَتَّبِعُونَ مَا تَشَابَهَ مِنْهُ ابْتِغَاءَ الْفِتْنَةِ وَابْتِغَاءَ تَأْوِيلِه وَمَا يَعْلَمُ تَأْوِيلَهُ إِلَّا اللَّهُ (٦)

"আর যাদের অন্তরে বক্রতা আছে অর্থাৎ, সংশয় ও গোমরাহী আছে তারা ফিতনা অন্বেষণের উদ্দেশ্যে এবং মুতাশাবিহাতের তাফসীর অন্বেষণের লক্ষ্যে যাতে ভ্রান্ত আকিদার ক্ষেত্রে এগুলো দ্বারা স্বার্থ উদ্ধার করতে পারে সেগুলোর

অনুসরণ করে। অথচ এগুলোর (বিশুদ্ধ) তাফসীর আল্লাহ ছাড়া আর কেউ জানে না। আর যারা ইলমে পরিপক্ক (ও সমঝদার) তারা বলে, আমরা এগুলোর প্রতি ঈমান এনেছি, তথা আমাদের ইয়াকীন রয়েছে যে, পূর্ণ কুরআন চাই মুহকাম হোক বা মুতাশাবিহ সবই আমাদের রবের পক্ষ্য থেকে এসেছে।"

ইমাম বুখারী র. বলেন, উপরোক্ত আয়াতে زيغ এর অর্থ হল সংশয়। 'ফিৎনা' দ্বারা উদ্দেশ্য সংশয়মুলক বিষয়।

ابتغاء تاويله এর আতফ হল ابتغاء الفتنة এর উপর। الراسخون এর অর্থ হল যারা ইলমের অধিকারী। ابتغـــاء الفتنـــة শব্দটি মাফউলে লাহু। "লোকজনকে দীনের ব্যপারে ফিৎনায় ফেলার উদ্দেশ্যে"। মোটকথা, এখানে 'আহলে যায়গ' এর মধ্যে সমস্ত গোমরাহ ফিরকা অন্তর্ভুক্ত- চাই নাজরানের খৃস্টানরা হোক বা মুনাফিক বা বিদআতী- খারিজী বা মুতাযিলা ইত্যাদি।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مَسْلَمَةَ حَدَّثَنَا يَزِيدُ بْنُ إِبْرَاهِيمَ التُّسْتَرِيُّ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ الْقَاسِمِ بْنِ مُحَمَّدٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ تَلَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ هَذِهِ الْآيَةَ هُوَ الَّذِي أَنْزَلَ عَلَيْكَ الْكِتَابَ مِنْهُ آيَاتٌ مُحْكَمَاتٌ هُنَّ أُمُّ الْكِتَابِ وَأُخَرُ مُتَشَابِهَاتٌ فَأَمَّا الَّذِينَ فِي قُلُوبِهِمْ زَيْغٌ فَيَتَّبِعُونَ مَا تَشَابَهَ مِنْهُ ابْتِغَاءَ الْفِتْنَةِ وَابْتِغَاءَ تَأْوِيلِهِ وَمَا يَعْلَمُ تَأْوِيلَهُ إِلَّا اللَّهُ وَالرَّاسِخُونَ فِي الْعِلْمِ يَقُولُونَ آمَنَّا بِهِ كُلٌّ مِنْ عِنْدِ رَبِّنَا وَمَا يَذَّكَّرُ إِلَّا أُولُو الْأَلْبَابِ قَالَتْ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَإِذَا رَأَيْتِ الَّذِينَ يَتَّبِعُونَ مَا تَشَابَهَ مِنْهُ فَأُولَئِكِ الَّذِينَ سَمَّى اللَّهُ فَاحْذَرُوهُمْ

৭১. আবদুল্লাহ্ ইব্নে মাসলামা র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম هُوَ الَّذِي أَنْزَلَ عَلَيْكَ الْكِتَابَ مِنْهُ آيَاتٌ مُحْكَمَاتٌ هُنَّ أُمُّ الْكِتَابِ وَأُخَرُ مُتَشَابِهَاتٌ فَأَمَّا الَّذِينَ فِي قُلُوبِهِمْ زَيْغٌ فَيَتَّبِعُونَ مَا تَشَابَهَ مِنْهُ ابْتِغَاءَ الْفِتْنَةِ وَابْتِغَاءَ تَأْوِيلِهِ وَمَا يَعْلَمُ تَأْوِيلَهُ إِلَّا اللَّهُ وَالرَّاسِخُونَ فِي الْعِلْمِ يَقُولُونَ آمَنَّا بِهِ كُلٌّ مِنْ عِنْدِ رَبِّنَا وَمَا يَذَّكَّرُ إِلَّا أُولُو الْأَلْبَابِ

("তিনিই আপনার প্রতি এ কিতাব অবতীর্ণ করেছেন যার কিছুসংখ্যক আয়াত সুস্পষ্ট, দ্ব্যর্থহীন। এগুলো কিতাবের মূল অংশ; আর অন্যগুলো রূপক; যাদের অন্তরে সত্য-লংঘন প্রবণতা রয়েছে শুধু তারাই ফিতনা এবং ভুল ব্যখ্যার উদ্দেশ্যে যা রূপক তার অনুসরণ করে। আল্লাহ্ ব্যতীত অন্য কেউ এর ব্যাখ্যা জানে না। আর যারা জ্ঞানে সুগভীর, তাঁরা বলে, আমরা এসব বিশ্বাস করি, সমস্তই আমাদের পতিপালকের নিকট হতে আগত; এবং বোধশক্তিসম্পন্নরা ব্যতীত অপর কেউ শিক্ষা গ্রহণ করে না।"-৩:৭ ) আয়াতটি তিলাওয়াত করলেন। আয়েশা রা. বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ঘোষণা করেছেন যে, যারা মুতাশাবিহাত আয়াতের পেছনে ছুটে তাদের যখন তুমি দেখবে তখন মনে করবে যে তাদের কথাই আল্লাহ তা'আলা কুরআনে উল্লেখ করেছেন। সুতরাং তাঁদের ব্যাপারে সতর্ক থাকবে।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম মুসলিম কিতাবুল ইলমে- ৩৩৯ পৃষ্ঠায়, আবু দাউদ সুন্নাতে এবং তিরমিযী তাফসীরে বর্ণনা করেছেন।

التُّسْتَرِيُّ : তা এর উপর পেশ, সীন সাকিন। দ্বিতীয় তা-এর উপর যবর। আহওয়ায অঞ্চলের একটি শহর তুসতারের দিকে সম্বন্ধযুক্ত।

فَأُولَئِكَ الَّذِينَ سَـــمَّى اللَّـــهُ : ইবনে আব্বাস রা. বলেন, তারা হল খারিজী সম্প্রদায়। কেউ কেউ বলেছেন, ইসলামে সর্বপ্রথম বিদআত আবিষ্কার হয়েছে খারিজীদের দ্বারা। তার প্রকাশ-বিকাশ ঘটেছে হযরত আলী ইবনে আবু তালিব রা. এর শাসনামলে। তাদের থেকে এরপর বের হয়েছে অনেক গোত্র-কবিলা। বের হয়েছে অনেক মত ও বিদআত আর বিক্ষিপ্ত ভ্রান্ত মাযহাব। তারপর বের হয়েছে কাদারিয়া, তারপর মুতাযিলা, তারপর জাহমিয়া প্রমুখ আহলে বিদআত। যাদের ব্যাপারে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিম্নোক্ত হাদীসে সংবাদ দিয়েছেন-

"এ উম্মত ৭৩ ফিরকায় বিভক্ত হবে। শুধু একটি দল ছাড়া সবাই যাবে জাহান্নামে । সাহাবায়ে কেরাম জিজ্ঞেস করলেন, ইয়া রাসূলাল্লাহ! তারা কারা? উত্তরে তিনি বললেন, যার উপর আমি এবং আমার সাহাবীগণ প্রতিষ্ঠিত। অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবায়ে কেরামের আদর্শের অনুসারীরাই হবে জান্নাতী- জাহান্নাম থেকে মুক্ত।"- মুস্তাদরাকে হাকিম। -উমদা : ১৮/১৩৯

**বুখারী ৬৫২** **بَاب وَإِنِّي أُعِيذُهَا بِكَ وَذُرِّيَّتَهَا مِنْ الشَّيْطَانِ الرَّجِيمِ اى هذا باب فى قوله تعالى وَإِنِّي أُعِيذُهَا..**

**২৩১২. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "অভিশপ্ত শয়তান থেকে তার ও তার বংশধরদের জন্য তোমার শরণ ও আশ্রয় চাচ্ছি।"-৩ : ৩৬

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ سَعِيدِ بْنِ الْمُسَيَّبِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا مِنْ مَوْلُودٍ يُولَدُ إِلَّا وَالشَّيْطَانُ يَمَسُّهُ حِينَ يُولَدُ فَيَسْتَهِلُّ صَارِخًا مِنْ مَسِّ الشَّيْطَانِ إِيَّاهُ إِلَّا مَرْيَمَ وَابْنَهَا ثُمَّ يَقُولُ أَبُو هُرَيْرَةَ وَاقْرَءُوا إِنْ شِئْتُمْ وَإِنِّي أُعِيذُهَا بِكَ وَذُرِّيَّتَهَا مِنْ الشَّيْطَانِ الرَّجِيمِ

৭২. আবদুল্লাহ্ ইব্নে মুহাম্মদ র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, প্রত্যেক নবপ্রসূত বাচ্চা জন্মগ্রহণ করার সময় শয়তান তাকে স্পর্শ করেই। যার ফলশ্রুতিতে শয়তানের স্পর্শমাত্র সে চীৎকার করে উঠে। কিন্তু মরিয়ম আ. ও তাঁর পুত্র ঈসা আ. কে পারেনি। তারপর আবু হোরায়রা রা. বলতেন, যদি তোমরা ইচ্ছা কর তাহলে পড় : وَإِنِّي أُعِيذُهَا بِكَ وَذُرِّيَّتَهَا مِنْ الشَّيْطَانِ الرَّجِيمِ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল আম্বিয়ায় ৪৮৮ এবং কিতাবুত তাফসীরে ৬৫২ পৃষ্ঠায় এসেছে।

এ সূরার নাম আলে ইমরান। অধিকাংশ মুফাসসিরের মতে আলে ইমরান দ্বারা উদ্দেশ্য হল হযরত মরিয়ম আ. ও হযরত ঈসা আ.। মূলত : ইমরান নামক মনীষী ছিলেন দু'জন– ১. হযরত মূসা ও হারূন আ. এর পিতা ইমরান ইবনে ইয়াসহার, ২. ইমরান ইবনে মাছান– যিনি হযরত ঈসা আ. এর নানা এবং হযরত মরিয়ম আ. এর পিতা ছিলেন। এ দু'মহামনীষীর মাঝে ব্যবধান হল ১৮০০ বছরের। তাঁদের দুজনের বংশ গিয়ে মিলে ইয়াকূব ইবনে ইসহাক আ.-এর সাথে। উদ্দেশ্য হল, এরা হযরত ইবরাহীম আ.-এর সন্তানদের অন্তর্ভুক্ত।

দ্বিতীয় ইমরান তথা ইমরান ইবনে মাছান– এর স্ত্রী হিন্না বিনতে ফাকূছা ,যিনি হযরত মরিয়ম আ.-এর মা এবং হযরত ঈসা আ. এর নানী ছিলেন। তিনি পূর্ণ ইখলাসের সাথে স্বীয় পবিত্র কন্যা মরিয়ম ও তাঁর সন্তান ঈসা আ.-এর জন্য দোয়া করেছিলেন যেন তারা শয়তানী প্রভাব থেকে নিরাপদ থাকেন। হিন্না আরয করেছিলেন, "হে আমার রব! আমি এ (কন্যা) মরিয়মকে এবং তার সন্তানকে বিতাড়িত শয়তান থেকে আপনার আশ্রয়ে দিচ্ছি।" আল্লাহ তা'আলা এ দোয়া কবুল করেছিলেন। যেমন হযরত আবু হোরায়রা রা. এর উপরোক্ত হাদীস দ্বারা জানা গেল যে, যখন দুনিয়াতে কোন শিশু জন্মগ্রহণ করে তখন শয়তান অবশ্যই তাকে স্পর্শ করে, খোঁচা মারে। ব্যতিক্রম শুধু মরিয়ম আ. ও হযরত ঈসা আ.। অবশ্য হযরত মরিয়ম ও ঈসা আ. ছাড়া অন্য কেউ ব্যতিক্রমভুক্ত না হওয়া আবশ্যক নয়। তাছাড়া সকল ব্যক্তি এ শয়তানী প্রভাব গ্রহণ করবে বা গ্রহণ করলেও পরবর্তীতেও রীতিমত তা বাকী থাকবে তাও জরুরী নয়।

নবীগণের ইসমত বা নিস্পাপতার জিম্মাদারী আল্লাহ তা'আলা নিয়েছেন। এজন্য যদি মেনে নেন যে, জন্মের শুরুতে তারা এ অবস্থার সম্মুখীন হয়েছেন এবং হযরত মরিয়ম ও মূসা আ.-এর ন্যায় এ মূলনীতি থেকে ব্যতিক্রমভূক্তও নন। তবে এতে তারপরও কোন সন্দেহ থাকে না যে, সেসব পবিত্র মাসূম বান্দাদের উপর শয়তানের এ আচরণের কোন ক্ষতির প্রভাব সুনিশ্চিতরূপে পড়তে পারে না। পার্থক্য শুধু এতটুকু যে, হযরত মরিয়ম ও ঈসা আ. কোন হিকমত মাসলিহাতের কারণে এ ছুরতের সম্মুখীনই হননি। অন্যরা সম্মুখীন হয়েছেন কিন্তু এর কোন প্রভাব তাদের উপর পড়েনি। এ ধরনের শাখাগত বৈশিষ্ট্য ব্যাপক ও মৌলিক শ্রেষ্ঠত্বের কারণ হতে পারে না।

হাদীস শরীফে আছে, দু'টি বালিকা কয়েকটি কবিতা আবৃত্তি করছিল। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের দিক থেকে মুখ ফিরিয়ে নিলেন। হযরত আবু বকর রা. এলেন, তখনও বালিকারা রীতিমত কবিতা আবৃত্তিতে রত ছিল। এরপর যখন হযরত উমর রা. এলেন তখন বালিকারা উঠে পালাল। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, উমর যে পথে চলে শয়তান সে রাস্তা ছেড়ে পালিয়ে যায়। এ থেকে কি কোন জ্ঞানী ব্যক্তি এ অর্থ বুঝেন যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উমর রা. কে নিজের চেয়ে শ্রেষ্ঠ সাব্যস্ত করছেন?

মোটকথা, এ মূলনীতি মনে রাখুন যে, শাখাগত শ্রেষ্ঠত্ব দ্বারা মৌলিক ফযীলত আবশ্যক হয় না।

**بَاب إِنَّ الَّذِينَ يَشْتَرُونَ بِعَهْدِ اللَّهِ وَأَيْمَانِهِمْ ثَمَنًا قَلِيلًا أُولَئِكَ لَا خَلَاقَ لَهُمْ لَا خَيْرَ أَلِيمٌ مُؤْلِمٌ مُوجِعٌ مِنْ الْـأَلَمِ وَهُوَ فِي مَوْضِعِ مُفْعِلٍ** اى هذا باب انّ الّذين يشترون ....... **বুখারী ৬৫২**

**২৩১৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যারা আল্লাহর সাথে কৃত প্রতিশ্রুতি এবং নিজেদেও শপথকে তুচ্ছমূল্যে বিক্রয় করে আখিরাতে তাদের কোন অংশ নেই।"-৩ : ৭৭

أُولَئِكَ لَا خَلَاقَ لَهُمْ – কোন কল্যাণ নেই। এর অর্থ হল আখিরাতে তাদের কোন কল্যাণ নেই।

وَلَهُمْ عَذَابٌ أَلِيمٌ: أليم **শব্দের অর্থ হল বেদনাদায়ক, কষ্টদায়ক** - مُؤْلِمٌ مُفْعِلٍ এর ওযনে الْـأَلَمِ থেকে গঠিত। অর্থাৎ, বেদনাদায়ক।

**حَدَّثَنَا** حَجَّاجُ بْنُ مِنْهَالٍ حَدَّثَنَا أَبُو عَوَانَةَ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ مَسْعُودٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ حَلَفَ يَمِينَ صَبْرٍ لِيَقْتَطِعَ بِهَا مَالَ امْرِئٍ مُسْلِمٍ لَقِيَ اللَّهَ وَهُوَ عَلَيْهِ غَضْبَانُ فَأَنْزَلَ اللَّهُ تَصْدِيقَ ذَلِكَ إِنَّ الَّذِينَ يَشْتَرُونَ بِعَهْدِ اللَّهِ وَأَيْمَانِهِمْ ثَمَنًا قَلِيلًا أُولَئِكَ لَا خَلَاقَ لَهُمْ فِي الْآخِرَةِ إِلَى آخِرِ الْآيَةِ قَالَ فَدَخَلَ الْأَشْعَثُ بْنُ قَيْسٍ وَقَالَ مَا يُحَدِّثُكُمْ أَبُو عَبْدِ الرَّحْمَنِ قُلْنَا كَذَا وَكَذَا قَالَ فِيَّ أُنْزِلَتْ كَانَتْ لِي بِئْرٌ فِي أَرْضِ ابْنِ عَمٍّ لِي قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَيِّنَتُكَ أَوْ يَمِينُهُ فَقُلْتُ إِذًا يَحْلِفَ يَا رَسُولَ اللَّهِ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ حَلَفَ عَلَى يَمِينِ صَبْرٍ يَقْتَطِعُ بِهَا مَالَ امْرِئٍ مُسْلِمٍ وَهُوَ فِيهَا فَاجِرٌ لَقِيَ اللَّهَ وَهُوَ عَلَيْهِ غَضْبَانُ

৭৩. হাজ্জাজ ইবনে মিনহাল র......... আবদুল্লাহ ইব্‌নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, কোন মুসলিম ব্যক্তির সম্পত্তি আত্মসাৎ করার উদ্দেশ্যে যে মিথ্যা শপথ করে, সে আল্লাহর সম্মুখীন হবে এমন অবস্থায় যে, আল্লাহ্ তাঁর উপর ক্রুদ্ধ থাকবেন। এ সত্যতা প্রমাণের জন্য আল্লাহ তা'আলা অবতীর্ণ করেন :

إِنَّ الَّذِينَ يَشْتَرُونَ بِعَهْدِ اللَّهِ وَأَيْمَانِهِمْ ثَمَنًا قَلِيلًا أُولَئِكَ لَا خَلَاقَ لَهُمْ فِي الْآخِرَةِ إِلَى آخِرِ الْآيَةِ

বর্ণনাকারী বললেন, এরপর আশআস ইব্‌নে কায়েস র. সেখানে প্রবেশ করলেন এবং বললেন, আবু আবদুর রহমান রা. তোমাদের নিকট কোন হাদীস বর্ণনা করেছেন? আমরা বললাম, এ রকম এ রকম বলেছেন। তখন তিনি বললেন, এ আয়াত তো আমাকে উপলক্ষ করেই অবতীর্ণ হয়েছে। আমার চাচাত ভাইয়ের এলাকায় আমার একটি কূপ ছিল। এ ঘটনা জ্ঞাত হয়ে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হয়তো তুমি প্রমাণ উপস্থাপন করবে নতুবা সে শপথ করবে। আমি বললাম, ইয়া রাসূলাল্লাহ! সে তো শপথ করে বসবে। অনন্তর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যে ব্যক্তি কোন মুসলমানের সম্পত্তি হরণ করার উদ্দেশ্যে মিথ্যা শপথ করে সে আল্লাহর সম্মুখীন হবে এমন অবস্থায় যে, আল্লাহ্ তার উপর ক্রুদ্ধ থাকবেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বাবুর রিহনে ৩৪২, কিতাবুস শাহাদাতে ৩৬৬, ৩৬৭ এবং তাফসীরে ৬৫২ পৃষ্ঠায় এসেছে।

দীন বিক্রি ও প্রতিশ্রুতি ভঙ্গ পরকালের নেয়ামত থেকে মাহরুমীর কারণ। এক হাদীসে ইরশাদে নববী রয়েছে, যে ব্যক্তি মিথ্যা কসমের মাধ্যমে কোন মুসলমানের হক মেরে দিল সে নিজের জন্য জাহান্নামের আগুন ভিন্ন ওয়াজিব করে নিল। বর্ণনাকারী আরয করলেন, সে জিনিসটি যদি মামুলি হয় তবেও তার জন্য জাহান্নাম ওয়াজিব হবে? প্রতিউত্তরে তিনি বললেন, যদিও সেটি বৃক্ষের সবুজ ফলই হোক না কেন।– মুসলিম, মাজহারী সূত্রে

মোটকথা, আয়াতে কারীমায় প্রতিশ্রুতি ভঙ্গের উপর পাঁচটি সতর্কবাণী উল্লেখিত হয়েছে। দ্রষ্টব্য– পারা ৩, রুকু- ১২

**حَدَّثَنَا** عَلِيٌّ هُوَ ابْنُ أَبِي هَاشِمٍ سَمِعَ هُشَيْمًا أَخْبَرَنَا الْعَوَّامُ بْنُ حَوْشَبٍ عَنْ إِبْرَاهِيمَ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ أَبِي أَوْفَى رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَجُلًا أَقَامَ سِلْعَةً فِي السُّوقِ فَحَلَفَ فِيهَا لَقَدْ أُعْطَى بِهَا مَا لَمْ يُعْطِهِ لِيُوقِعَ فِيهَا رَجُلًا مِنَ الْمُسْلِمِينَ فَنَزَلَتْ إِنَّ الَّذِينَ يَشْتَرُونَ بِعَهْدِ اللَّهِ وَأَيْمَانِهِمْ ثَمَنًا قَلِيلًا إِلَى آخِرِ الْآيَةِ

**৭৪. আলী র......... আবদুল্লাহ ইব্‌নে আবু আওফা রা. থেকে বর্ণিত যে, এক ব্যক্তি বাজারে তার একটি দ্রব্য উপস্থিত করল এবং মুসলিমদের আকৃষ্ট করার জন্য শপথ সহকারে প্রচার করল যে, এর যে মূল্য দেওয়ার কথা হচ্ছে এর চেয়ে** অধিক দিতে কোন ক্রেতা রাজি হয়েছিল। তখন এ আয়াত নাযিল হল–

إِنَّ الَّذِينَ يَشْتَرُونَ بِعَهْدِ اللَّهِ وَأَيْمَانِهِمْ ثَمَنًا قَلِيلًا إِلَى آخِرِ الْآيَةِ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল বুয়ূর, ২৮০ পৃষ্ঠায় এসেছে।

الْعَـــوَّامُ : আওয়াম শব্দটির ওয়াও অক্ষরে তাশদীদ। তিনি হলেন ইবনে হাওশাব। হাওশাবের হা– এর উপর যবর, ওয়াও, সাকিন, শীনের উপর যবর।

لَقَدْ أُعْطى সীগায়ে মাজহুল। এমনিভাবে مَا لَمْ يُعْطِهِ শব্দটিও মাজহুল।

**একটি সন্দেহের অবসান**

একটি সংশয় হয় যে, পূর্বোক্ত ৭৩নং হাদীস দ্বারা জানা গেল, উপরোক্ত আয়াতটি অবতীর্ণ হয়েছে হযরত আশআছ ইবনে কায়েস রা. এর কুয়া সম্পর্কে। আর এ ৭৪ নং হাদীস দ্বারা জানা গেল, বাজারে এক ব্যক্তি পণ্য বিক্রির জন্য মিথ্যা শপথ করেছিল যে অমুক ব্যক্তি এ পণ্যের দাম এত দিচ্ছিল। কিন্তু আমি তাকে তা দেইনি। অথচ লোকটি মিথ্যা বলছিল কাউকে ঠকানোর উদ্দেশ্যে। তার ব্যাপারে আয়াতটি অবতীর্ণ হয়েছে।

**উত্তর :** ১. এতে কোন বিরোধ- বৈপরিত্য নেই। কারণ, আয়াতে কারীমা ব্যাপক। আর আয়াত অবতীর্ণ হবার কারণ দুটি ঘটনাই হতে পারে।

২. হতে পারে আয়াতে কারীমা হযরত আশআছ রা. সম্পর্কে অবতীর্ণ হয়েছিল। কিন্তু হযরত আবদুল্লাহ ইবনে আবু আওফা রা. এর নিকট সংবাদ পৌঁছেছে বাজারে পণ্য বিক্রির ঘটনার পর। এ ঘটনার পর আয়াত সম্পর্কে অবহিতির কারণে হযরত আবদুল্লাহ মনে করেছেন আয়াতটি এ ঘটনা সম্পর্কেই অবতীর্ণ হয়েছে। অর্থাৎ, প্রত্যেকেই নিজ নিজ জানা মুতাবিক বিবরণ দিয়েছেন।

**حَدَّثَنَا** نَصْرُ بْنُ عَلِيٍّ بْنِ نَصْرٍ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ دَاوُدَ عَنِ ابْنِ جُرَيْجٍ عَنِ ابْنِ أَبِي مُلَيْكَةَ أَنَّ امْرَأَتَيْنِ كَانَتَا تَخْرِزَانِ فِي بَيْتٍ أَوْ فِي الْحُجْرَةِ فَخَرَجَتْ إِحْدَاهُمَا وَقَدْ أُنْفِذَ بِإِشْفًى فِي كَفِّهَا فَادَّعَتْ عَلَى الْأُخْرَى فَرُفِعَ إِلَى ابْنِ عَبَّاسٍ فَقَالَ ابْنُ عَبَّاسٍ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَوْ يُعْطَى النَّاسُ بِدَعْوَاهُمْ لَذَهَبَ دِمَاءُ قَوْمٍ وَأَمْوَالُهُمْ ذَكِّرُوهَا بِاللَّهِ وَاقْرَءُوا عَلَيْهَا إِنَّ الَّذِينَ يَشْتَرُونَ بِعَهْدِ اللَّهِ فَذَكَّرُوهَا فَاعْتَرَفَتْ فَقَالَ ابْنُ عَبَّاسٍ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْيَمِينُ عَلَى الْمُدَّعَى عَلَيْهِ

৭৫. নসর ইব্‌নে আলী র......... ইব্‌নে আবু মুলায়কা রা. সূত্রে বর্ণিত যে, দু'জন মহিলা একটি ঘর কিংবা একটি কক্ষে সেলাই করছিল। হাতের তালুতে সুই বিদ্ধ হয়ে তাদের একজন বেরিয়ে পড়ল এবং অপরজনের বিরুদ্ধে সুই ফুটিয়ে দেয়ার অভিযোগ করল। এ ব্যাপারটি ইব্‌নে আব্বাস রা. - এর নিকট উপস্থাপন করা হলে তিনি বললেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, যদি শুধুমাত্র দাবির উপর ভিত্তি করে বিবাদীদের আল্লাহর নামে শপথ করাও এবং এ আয়াতে কারীমা তার সম্মুখে তিলাওয়াত কর। এরপর তারা তাকে শপথ করাল এবং সে নিজ দোষ স্বীকার করল। ইব্‌নে আব্বাস রা. বললেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, শপথ করা বিবাদীর জন্য প্রযোজ্য।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুর রিহনে সংক্ষেপে ৩৪২ নং তাফসীরে ৬৫৩ পৃষ্ঠায় এসেছে।

বায়হাকীর মতে জায়্যিদ সনদে বর্ণিত হয়েছে-

لَوْ يُعْطَى النَّاسُ بدعويهم لادعى قوم دماء قوم و اموالهم ولكن البينة على المدعى واليمين على من انكر قدتجعل اليمين فى جانب المدعى فى مواضع تستثنى الدليل كالقسامة كما وقع التصريح باستثناءها فى حديث عمرو بن سعيد عن ابيه عن جده عند الدارقطنى والبيهقى--قسطلانى.

## بَاب قُلْ يَا أَهْلَ الْكِتَاب تَعَالَوْا إِلَى كَلِمَة سَوَاء بَيْنَنَا وَبَيْنَكُمْ أَنْ لَا نَعْبُدَ إِلَّا اللَّهَ سَوَاء قَصْد বুখারী ৬৫৩

**২৩১৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আপনি বলুন, হে কিতাবীগণ! এস সে কথায় যা তোমাদের ও আমাদের মধ্যে (স্বীকৃত হিসেবে) একই যে, আমরা আল্লাহ ব্যতীত কারো ইবাদত না করি।" ৩ : ৬৪

سَوَاء অর্থ সঠিক ও ন্যায়।

**ব্যাখ্যা :** سَوَاء শব্দের অর্থ মধ্যম। অর্থাৎ, একদম মধ্যখান। যেটি চতুর্দিক থেকে সমানভাবে মাঝখানে অবস্থিত। অণু পরিমাণও ব্যবধান নেই। এ তাফসীর আবু উবায়দা থেকে বর্ণিত।

سَوَاء যের যোগে উভয়টিতে। এরাবে হেকায়ী। নসব সহকারে হল হাসান বসরী র.-এর কিরাআত। আর কেউ কেউ বলেছেন, নসবের কারণ, এটি মাসদার (মাফউলে মুতলাক) আসল ইবারত ছিল استوت استواء। অবশ্য তাতে পেশের কিরাআতও আছে ای سواء وهوقصد।

كَلِمَة দ্বারা উদ্দেশ্য কালাম অর্থাৎ, লা ইলাহা ইল্লাল্লাহ। যেমন শিরোনাম থেকে স্পষ্ট হয়ে যায়।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى عَنْ هِشَامٍ عَنْ مَعْمَرٍ ح و حَدَّثَنِي عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّد حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاق أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي عُبَيْدُ اللَّهِ بْنُ عَبْد اللَّهِ بْنِ عُتْبَةَ قَالَ حَدَّثَنِي ابْنُ عَبَّاسٍ قَالَ حَدَّثَنِي أَبُو سُفْيَانَ مِنْ فِيه إِلَى فِيَّ قَالَ انْطَلَقْتُ فِي الْمُدَّة الَّتِي كَانَتْ بَيْنِي وَبَيْنَ رَسُول اللَّه صَلَّى اللَّهُ عَلَيْه وَسَلَّمَ قَالَ فَبَيْنَا أَنَا بِالشَّأْمِ إِذْ جِيءَ بِكِتَاب مِنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْه وَسَلَّمَ إِلَى هِرَقْلَ قَالَ وَكَانَ دَحْيَةُ الْكَلْبِيُّ جَاءَ بِه فَدَفَعَهُ إِلَى عَظِيم بُصْرَى فَدَفَعَهُ عَظِيمُ بُصْرَى إِلَى هِرَقْلَ قَالَ فَقَالَ هِرَقْلُ هَلْ هَا هُنَا أَحَدٌ مِنْ قَوْمِ هَذَا الرَّجُلِ الَّذِي يَزْعُمُ أَنَّهُ نَبِيٌّ فَقَالُوا نَعَمْ قَالَ فَدُعِيتُ فِي نَفَرٍ مِنْ قُرَيْشٍ فَدَخَلْنَا عَلَى هِرَقْلَ فَأُجْلِسْنَا بَيْنَ يَدَيْه فَقَالَ أَيُّكُمْ أَقْرَبُ نَسَبًا مِنْ هَذَا الرَّجُلِ الَّذِي يَزْعُمُ أَنَّهُ نَبِيٌّ فَقَالَ أَبُو سُفْيَانَ فَقُلْتُ أَنَا فَأَجْلَسُونِي بَيْنَ يَدَيْه وَأَجْلَسُوا أَصْحَابِي خَلْفِي ثُمَّ دَعَا بِتَرْجُمَانه فَقَالَ قُلْ لَهُمْ إِنِّي سَائِلٌ هَذَا عَنْ هَذَا الرَّجُلِ الَّذِي يَزْعُمُ أَنَّهُ نَبِيٌّ فَإِنْ كَذَبَنِي فَكَذِّبُوهُ قَالَ أَبُو سُفْيَانَ وَايْمُ اللَّه لَوْلَا أَنْ يُؤْثِرُوا عَلَيَّ الْكَذِبَ لَكَذَبْتُ

ثُمَّ قَالَ لِتَرْجُمَانه سَلْهُ كَيْفَ حَسَبُهُ فِيكُمْ قَالَ قُلْتُ هُوَ فِينَا ذُو حَسَبٍ قَالَ فَهَلْ كَانَ مِنْ آبَائه مَلِكٌ قَالَ قُلْتُ لَا قَالَ فَهَلْ كُنْتُمْ تَتَّهِمُونَهُ بِالْكَذِب قَبْلَ أَنْ يَقُولَ مَا قَالَ قُلْتُ لَا قَالَ أَيَتَّبِعُهُ أَشْرَافُ النَّاسِ أَمْ ضُعَفَاؤُهُمْ قَالَ قُلْتُ بَلْ ضُعَفَاؤُهُمْ قَالَ يَزِيدُونَ أَوْ يَنْقُصُونَ قَالَ قُلْتُ لَا بَلْ يَزِيدُونَ قَالَ هَلْ يَرْتَدُّ أَحَدٌ مِنْهُمْ عَنْ دِينه بَعْدَ أَنْ يَدْخُلَ فِيه سَخْطَةً لَهُ قَالَ قُلْتُ لَا قَالَ فَهَلْ قَاتَلْتُمُوهُ قَالَ قُلْتُ نَعَمْ قَالَ فَكَيْفَ كَانَ قِتَالُكُمْ إِيَّاهُ قَالَ قُلْتُ تَكُونُ الْحَرْبُ بَيْنَنَا وَبَيْنَهُ سِجَالًا يُصِيبُ مِنَّا وَنُصِيبُ مِنْهُ قَالَ فَهَلْ يَغْدِرُ قَالَ قُلْتُ لَا وَنَحْنُ مِنْهُ فِي هَذه الْمُدَّة لَا نَدْرِي مَا هُوَ صَانِعٌ فِيهَا قَالَ وَاللَّه مَا أَمْكَنَنِي مِنْ كَلِمَة أُدْخِلُ فِيهَا شَيْئًا غَيْرَ هَذه قَالَ فَهَلْ قَالَ هَذَا الْقَوْلَ أَحَدٌ قَبْلَهُ قُلْتُ لَا

ثُمَّ قَالَ لِتُرْجُمَانِهِ قُلْ لَهُ إِنِّي سَأَلْتُكَ عَنْ حَسَبِهِ فِيكُمْ فَزَعَمْتَ أَنَّهُ فِيكُمْ ذُو حَسَبٍ وَكَذَلِكَ الرُّسُلُ تُبْعَثُ فِي أَحْسَابِ قَوْمِهَا وَسَأَلْتُكَ هَلْ كَانَ فِي آبَائِهِ مَلِكٌ فَزَعَمْتَ أَنْ لَا فَقُلْتُ لَوْ كَانَ مِنْ آبَائِهِ مَلِكٌ قُلْتُ رَجُلٌ يَطْلُبُ مُلْكَ آبَائِهِ وَسَأَلْتُكَ عَنْ أَتْبَاعِهِ أَضُعَفَاؤُهُمْ أَمْ أَشْرَافُهُمْ فَقُلْتَ بَلْ ضُعَفَاؤُهُمْ وَهُمْ أَتْبَاعُ الرُّسُلِ وَسَأَلْتُكَ هَلْ كُنْتُمْ تَتَّهِمُونَهُ بِالْكَذِبِ قَبْلَ أَنْ يَقُولَ مَا قَالَ فَزَعَمْتَ أَنْ لَا فَعَرَفْتُ أَنَّهُ لَمْ يَكُنْ لِيَدَعَ الْكَذِبَ عَلَى النَّاسِ ثُمَّ يَذْهَبَ فَيَكْذِبَ عَلَى اللَّهِ وَسَأَلْتُكَ هَلْ يَرْتَدُّ أَحَدٌ مِنْهُمْ عَنْ دِينِهِ بَعْدَ أَنْ يَدْخُلَ فِيهِ سَخْطَةً لَهُ فَزَعَمْتَ أَنْ لَا وَكَذَلِكَ الْإِيمَانُ إِذَا خَالَطَ بَشَاشَةَ الْقُلُوبِ وَسَأَلْتُكَ هَلْ يَزِيدُونَ أَمْ يَنْقُصُونَ فَزَعَمْتَ أَنَّهُمْ يُزِيدُونَ وَكَذَلِكَ الْإِيمَانُ حَتَّى يَتِمَّ وَسَأَلْتُكَ هَلْ قَاتَلْتُمُوهُ فَزَعَمْتَ أَنَّكُمْ قَاتَلْتُمُوهُ فَتَكُونُ الْحَرْبُ بَيْنَكُمْ وَبَيْنَهُ سِجَالًا يَنَالُ مِنْكُمْ وَتَنَالُونَ مِنْهُ وَكَذَلِكَ الرُّسُلُ تُبْتَلَى ثُمَّ تَكُونُ لَهُمُ الْعَاقِبَةُ وَسَأَلْتُكَ هَلْ يَغْدِرُ فَزَعَمْتَ أَنَّهُ لَا يَغْدِرُ وَكَذَلِكَ الرُّسُلُ لَا تَغْدِرُ وَسَأَلْتُكَ هَلْ قَالَ أَحَدٌ هَذَا الْقَوْلَ قَبْلَهُ فَزَعَمْتَ أَنْ لَا فَقُلْتُ لَوْ كَانَ قَالَ هَذَا الْقَوْلَ أَحَدٌ قَبْلَهُ قُلْتُ رَجُلٌ ائْتَمَّ بِقَوْلٍ قِيلَ قَبْلَهُ قَالَ ثُمَّ قَالَ بِمَ يَأْمُرُكُمْ قَالَ قُلْتُ يَأْمُرُنَا بِالصَّلَاةِ وَالزَّكَاةِ وَالصِّلَةِ وَالْعَفَافِ قَالَ إِنْ يَكُ مَا تَقُولُ فِيهِ حَقًّا فَإِنَّهُ نَبِيٌّ وَقَدْ كُنْتُ أَعْلَمُ أَنَّهُ خَارِجٌ وَلَمْ أَكُ أَظُنُّهُ مِنْكُمْ وَلَوْ أَنِّي أَعْلَمُ أَنِّي أَخْلُصُ إِلَيْهِ لَأَحْبَبْتُ لِقَاءَهُ وَلَوْ كُنْتُ عِنْدَهُ لَغَسَلْتُ عَنْ قَدَمَيْهِ وَلَيَبْلُغَنَّ مُلْكُهُ مَا تَحْتَ قَدَمَيَّ

قَالَ ثُمَّ دَعَا بِكِتَابِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَرَأَهُ فَإِذَا فِيهِ بِسْمِ اللَّهِ الرَّحْمَنِ الرَّحِيمِ مِنْ مُحَمَّدٍ رَسُولِ اللَّهِ إِلَى هِرَقْلَ عَظِيمِ الرُّومِ سَلَامٌ عَلَى مَنِ اتَّبَعَ الْهُدَى أَمَّا بَعْدُ فَإِنِّي أَدْعُوكَ بِدِعَايَةِ الْإِسْلَامِ أَسْلِمْ تَسْلَمْ وَأَسْلِمْ يُؤْتِكَ اللَّهُ أَجْرَكَ مَرَّتَيْنِ فَإِنْ تَوَلَّيْتَ فَإِنَّ عَلَيْكَ إِثْمَ الْأَرِيسِيِّينَ وَ يَا أَهْلَ الْكِتَابِ تَعَالَوْا إِلَى كَلِمَةٍ سَوَاءٍ بَيْنَنَا وَبَيْنَكُمْ أَنْ لَا نَعْبُدَ إِلَّا اللَّهَ إِلَى قَوْلِهِ اشْهَدُوا بِأَنَّا مُسْلِمُونَ فَلَمَّا فَرَغَ مِنْ قِرَاءَةِ الْكِتَابِ ارْتَفَعَتِ الْأَصْوَاتُ عِنْدَهُ وَكَثُرَ اللَّغَطُ وَأُمِرَ بِنَا فَأُخْرِجْنَا قَالَ فَقُلْتُ لِأَصْحَابِي حِينَ خَرَجْنَا لَقَدْ أَمِرَ أَمْرُ ابْنِ أَبِي كَبْشَةَ إِنَّهُ لَيَخَافُهُ مَلِكُ بَنِي الْأَصْفَرِ فَمَا زِلْتُ مُوقِنًا بِأَمْرِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّهُ سَيَظْهَرُ حَتَّى أَدْخَلَ اللَّهُ عَلَيَّ الْإِسْلَامَ

قَالَ الزُّهْرِيُّ فَدَعَا هِرَقْلُ عُظَمَاءَ الرُّومِ فَجَمَعَهُمْ فِي دَارٍ لَهُ فَقَالَ يَا مَعْشَرَ الرُّومِ هَلْ لَكُمْ فِي الْفَلَاحِ وَالرَّشَدِ آخِرَ الْأَبَدِ وَأَنْ يَثْبُتَ لَكُمْ مُلْكُكُمْ قَالَ فَحَاصُوا حَيْصَةَ حُمُرِ الْوَحْشِ إِلَى الْأَبْوَابِ فَوَجَدُوهَا قَدْ غُلِّقَتْ فَقَالَ عَلَيَّ بِهِمْ فَدَعَا بِهِمْ فَقَالَ إِنِّي إِنَّمَا اخْتَبَرْتُ شِدَّتَكُمْ عَلَى دِينِكُمْ فَقَدْ رَأَيْتُ مِنْكُمُ الَّذِي أَحْبَبْتُ فَسَجَدُوا لَهُ وَرَضُوا عَنْهُ

৭৬. ইবরাহীম ইব্‌নে মূসা র......... ইব্‌নে আববাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবু সুফিয়ান রা. আমাকে সামনাসামনি মৌখিক হাদীস শুনিয়েছেন। আবু সুফিয়ান বলেন, আমাদের আর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মধ্যে সম্পাদিত চুক্তির মেয়াদে আমি ভ্রমণে বের হয়েছিলাম। আমি তখন সিরিয়ায় অবস্থান করছিলাম। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পক্ষ থেকে হিরাক্লিয়াসের নিকট একখানা পত্র পৌছান। দিহইয়াতুল কালবী এ চিঠিটি বসরাধিপতিকে দিয়েছিলেন। এরপর তিনি পৌছে দিলেন হিরাক্লিয়াসের নিকট । পত্র পেয়ে হিরাক্লিয়াস নবী দাবিদার ব্যক্তির গোত্রস্থিত কেউ এখানে আছে কিনা জিজ্ঞেস করলেন। তারা বলল, হ্যাঁ আছে। কয়েকজন কুরাইশীসহ আমাকে ডাকা হলে আমরা হিরাক্লিয়াসের নিকট গেলাম এবং তিনি আমাদেরকে তাঁর সম্মুখে বসালেন। এরপর তিনি বললেন, তোমাদের মধ্যে নবীর দাবিদার ব্যক্তির নিকটতম আত্মীয় কে? আবু সুফিয়ান বলেন, উত্তরে বললাম, আমিই। তারা আমাকে তাদের সম্মুখে এবং আমার সাথীদেরকে আমার পেছনে বসালেন। তারপর দোভাষীকে ডাকলেন এবং বললেন, এদেরকে জানিয়ে দাও যে, আমি নবীর দাবিদার ব্যক্তি সম্পর্কে আবু সুফিয়ানকে কিছু জিজ্ঞেস করলে সে যদি আমার নিকট মিথ্যা বলে তোমরা তার মিথ্যাচারিতা ধরিয়ে দেবে। আবু সুফিয়ান বলেন, যদি তাদের পক্ষ থেকে আমাকে মিথ্যুক প্রমাণের আশংকা না থাকত তাহলে আমি মিথ্যা বলতামই।

এরপর দোভাষীকে বললেন, একে জিজ্ঞেস কর যে, তোমাদের মধ্যে এ ব্যক্তির বংশীয় মর্যাদা কেমন? আবু সুফিয়ান বললেন, তিনি আমাদের মধ্যে অভিজাত বংশের অধিকারী। তিনি জিজ্ঞেস করলেন যে, তাঁর পূর্বপুরুষদের কেউ কি রাজা-বাদশাহ ছিলেন? আমি বললাম, না। তিনি জিজ্ঞেস করলেন, তাঁর সাম্প্রতিক বক্তব্যের পূর্বে তোমরা তাঁকে কখনো মিথ্যাচারের অপবাদ দিতে পেরেছ? আমি বললাম, না। তিনি বললেন, সম্ভ্রান্ত ব্যক্তিবর্গ তাঁর অনুসরণ করছে, না দুর্বলগণ? আমি বললাম, বরং দুর্বলগণ। তিনি বললেন, তাদের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে, না হ্রাস পাচ্ছে। আমি বললাম, বরং বৃদ্ধি পাচ্ছে। তিনি বললেন, তাঁর ধর্মে দীক্ষিত হওয়ার পর তাঁর ধর্মের প্রতি বীতশ্রদ্ধ হয়ে কেউ কি ধর্ম ত্যাগ করে? আমি বললাম, না। তিনি বললেন, তোমরা তার বিরুদ্ধে কোন যুদ্ধ করেছ কি? বললাম, জী হ্যাঁ। তিনি বললেন, তাঁর বিরুদ্ধে যুদ্ধের ফলাফল কি? আমি বললাম, আমাদের ও তাদের মধ্যে যুদ্ধের ফলাফল হল : একবার তিনি জয়ী হন, আর একবার আমরা জয়ী হই। তিনি বললেন, তিনি প্রতিশ্রুতি ভঙ্গ করেন কি? বললাম, না। তবে বর্তমানে আমরা একটি সন্ধির মেয়াদে আছি। দেখি এতে তিনি কি করেন। আবু সুফিয়ান বলেন, তাঁর পূর্বে আর কেউ কি এমন দাবি করেছে? বললাম, না।

তারপর তিনি তার দোভাষীকে বললেন, একে জানিয়ে দাও যে, আমি তোমাকে তোমাদের সাথে সে ব্যক্তির বংশমর্যাদা সম্পর্কে জিজ্ঞেস করেছিলাম। তারপর তুমি বলেছ যে, সে আমাদের মধ্যে কুলীন। তদ্রুপ রাসূলগণ শ্রেষ্ঠ বংশেই জন্মগ্রহণ করে থাকেন। আমি জিজ্ঞেস করেছিলাম যে, তাঁর পূর্বপুরুষের কেউ রাজা-বাদশাহ ছিলেন কিনা? যদি থাকতেন তাহলে বলতাম, তিনি তাঁর পূর্বপুরুষদের রাজত্ব পুনরুদ্ধার করতে চাচ্ছেন। আমি তোমাকে জিজ্ঞেস করেছিলাম যে, দুর্বলরা তাঁর অনুসারী, না সম্ভ্রান্তগণ? তুমি উত্তরে বলেছ যে, না। তাতে আমি বুঝেছি যে, যে ব্যক্তি প্রথমে মানুষের সাথে মিথ্যাচার ত্যাগ করেন, তারপর আল্লাহর সাথে মিথ্যাচারিতা করবেন, তাতো হতে পারে না। আমি তোমাদের জিজ্ঞেস করেছিলাম যে, তাঁর ধর্মে দীক্ষিত হওয়ার পর তাঁর প্রতি বিরক্ত ও অসন্তুষ্ট হয়ে কেউ ধর্ম ত্যাগ করে কিনা ? তুমি বলেছ, না। আমি বলেছি, ঈমান যখন অন্তরের অন্তস্থলে একবার প্রবিষ্ট হয় তখন এ রকমই হয়। আমি তোমাকে জিজ্ঞেস করেছিলাম, তাঁর অনুসারীরা বৃদ্ধি পাচ্ছে না হ্রাস পাচ্ছে? তুমি বলেছ, ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। আমি বলেছি, ঈমান পূর্ণতা লাভ করলে এ অবস্থাই হয়। আমি জিজ্ঞেস করেছিলাম যে, তোমরা তাঁর বিরুদ্ধে যুদ্ধ করেছ কি? তমি বলেছ, যুদ্ধ করেছ এবং তাঁর ফলাফল হচ্ছে পানি উত্তোলনের বালতির ন্যায়। কখনো তোমাদের বিরুদ্ধে তারা জয়লাভ করে আবার কখনো তাদের বিরুদ্ধে তোমরা জয়লাভ কর। এমনিভাবেই রাসূলদেরও পরীক্ষা করা হয়, তারপর চূড়ান্ত বিজয় তাদের পক্ষেই হয়ে থাকে। আমি জিজ্ঞেস করেছিলাম, তিনি প্রতিজ্ঞা ভঙ্গ করেন কিনা? তুমি বলেছ, না। তদ্রুপ রাসূলগণ প্রতিজ্ঞা ভঙ্গ করেন না। আমি জিজ্ঞেস করেছিলাম, তাঁর পূর্বে কেউ এ দাবি উত্থাপন করেছিল কিনা? তুমি বলেছ, না। আমি বলি, যদি কেউ তাঁর পূর্বে কেউ এ দাবি উত্থাপন করেছিল কিনা? তুমি বলেছ, না। আমি বলি, যদি কেউ তার পূর্বে এ ধরনের দাবি করে থাকত তাহলে আমি মনে করতাম এ ব্যক্তি পূর্ববর্তী দাবির অনুসরণ করছে। আবু সুফিয়ান বলেন, তারপর হিরাক্লিয়াস জিজ্ঞেস করলেন, তিনি তোমাদের কি কাজের নির্দেশ দেন? আমি বললাম, নামায কায়েম করতে, যাকাত প্রদান করতে, আত্মীয়তা রক্ষা করতে এবং পাপাচার থেকে পবিত্র থাকার নির্দেশ দেন।

হিরাক্লিয়াস বললেন, তাঁর সম্পর্কে তোমার বক্তব্য যদি সঠিক হয়, তাহলে তিনি ঠিকই নবী। তিনি আবির্ভূত হবেন তা আমি জানতাম, তবে তোমাদের মধ্যে আবির্ভূত হবেন তা মনে করিনি। যদি আমি তাঁর সান্নিধ্যে পৌঁছার সুযোগ পেতাম তাহলে আমি তাঁর সাক্ষাতকে অগ্রাধিকার দিতাম। যদি আমি তাঁর নিকট অবস্থান করতাম তাহলে আমি তাঁর পদযুগল ধুয়ে দিতাম। আমার পায়ের নিচের জমিন পর্যন্ত তাঁর রাজত্ব বিস্তৃতি লাভ করবে।

আবু সুফিয়ান বলেন, তারপর হিরাক্লিয়াস রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পত্রখানি আনতে বললেন। এরপর পড়তে বললেন। চিঠির বক্তব্য এই :

দয়াময় পরম দয়ালু আল্লাহর নামে, আল্লাহর রাসূল মুহাম্মদ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম)-এর পক্ষ থেকে রোমের অধিপতি হিরাক্লিয়াসের প্রতি। হেদায়াতের অনুসারীর প্রতি শান্তি বর্ষিত হোক। এরপর আমি আপনাকে ইসলামের

দাওয়াত দিচ্ছি, ইসলাম গ্রহণ করুন, মুক্তি পাবেন। ইসলাম গ্রহণ করুন, আল্লাহ্ তা'আলা আপনাকে দ্বিগুণ প্রতিদান দেবেন। আর যদি মুখ ফিরিয়ে থাকেন তাহলে সকল প্রজার পাপরাশিও আপনার উপর নিপতিত হবে। হে কিতাবিগণ! এসো সে কথায়, যা আমাদের ও তোমাদের মধ্যে একই যে, আমরা আল্লাহ্ ছাড়া অন্য কারো ইবাদত করব না, কোন কিছুকেই তার সাথে শরীক করব না। আর আমাদের একে অন্যকে আল্লাহ্ ব্যতীত প্রতিপালক রূপে গ্রহণ করব না। যদি তারা মুখ ফিরিয়ে নেয় তবে বল, তোমরা সাক্ষী থাক, আমরা মুসলিম।

যখন তিনি পত্র পাঠ সমাপ্ত করলেন চতুর্দিকে উচ্চ রব উঠল এবং গুঞ্জন বৃদ্ধি পেল। তারপর তাঁর নির্দেশে আমাদের বাইরে নিয়ে আসা হল। আবু সুফিয়ান বলেন, আমরা বেরিয়ে আসার পর আমি আমার সাথীদের বললাম যে, ইবনে আবু কাবশার বিষয়টি তো বেড়ে গেছে তথা বিস্তর প্রভাব বিস্তার করেছে। রোমীয় রাষ্ট্রনায়ক পর্যন্ত তাঁকে ভয় পান। তখন থেকে আমার মনে এ দৃঢ় বিশ্বাস জন্মেছিল যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর দীন অতি সত্বর বিজয় লাভ করবে। শেষ পর্যন্ত আল্লাহ তা'আলা আমাকে ইসলামে দীক্ষিত করলেন।

ইমাম যুহরী র. বলেন, তারপর হিরাক্লিয়াস রোমের নেতৃবৃন্দকে ডেকে একটি কক্ষে একত্রিত করলেন এবং বললেন, হে রোকমগণ! তোমরা কি আজীবন সৎপথ ও সফলতার প্রত্যাশী এবং তোমরা কি চাও, তোমাদের রাজত্ব অটুট থাকুক? এতে তারা তাঁর প্রতি বীতশ্রদ্ধ হয়ে বন্য-গর্দভের ন্যায় পলায়নরত হল। কিন্তু দরজাগুলো সবই বন্ধ পেল। এরপর বাদশাহ নির্দেশ দিলেন যে, তাদের সবাইকে আমার নিকট নিয়ে এসো। তিনি তাদের সবাইকে ডাকলেন এবং বললেন, তোমাদের ধর্মের উপর তোমাদের আস্থা কতটুকু আছে তা আমি পরীক্ষা করলাম। আমি যা আশা করেছিলাম তা তোমাদের থেকে পেয়েছি। অনন্তর সবাই তাঁকে সেজদা করল এবং তাঁর প্রতি সন্তুষ্ট থাকল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আল্লামা আইনী র.-এর উক্তি অনুযায়ী ইমাম বুখারী র. হাদীসটি ১৪ জায়গায় উল্লেখ করেছেন– তিন জায়গায় সবিস্তারে আর ১১ স্থানে আংশিকভাবে। সবিস্তারে এনেছেন– ১. বাবু বাদইল ওহী পৃষ্ঠা ৪, ২, কিতাবুল জিহাদ ৪১২, ৩. কিতাবুত তাফসীরে ৬৫৩ পৃষ্ঠায়, যা আপনার সামনেই। তাছাড়া আংশিকভাবে নিম্নোক্ত পৃষ্ঠাগুলোতে দ্রষ্টব্য– ১. পৃষ্ঠা–১৩, ২. ৩৬৮, ৩. ৩৯৩, ৪. ৪১১, ৫. ৪১৮, ৬. ৪৫০, ৭. ৯২৬ এবং ১০৬৮।

আল্লামা কিরমানী র. বলেন, হাদীসে হিরাক্ল ইমাম বুখারী র. দশটি স্থানে উল্লেখ করেছেন।

حَدَّثَنِي ابْنُ عَبَّاس : হযরত আব্বাস ইবনে আবদুল মুত্তালিব রা.-এর ছেলে যদিও একাধিক ছিলেন তা সত্ত্বেও এখানে উদ্দেশ্য হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা.। কারণ মূলনীতি হল المطلق اذا اطلق يراد به الفرد الكامل। তথা কোন শব্দকে মুতলাক বা নিঃশর্তভাবে উল্লেখ করা হলে, তাতে কোন বিশেষ অর্থের নিদর্শন না থাকলে তদ্বারা ফরদে কামিল উদ্দেশ্য। ২য়. হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা. তাঁর সমস্ত ভাইদের মধ্যে ছিলেন উত্তম, পূর্ণাঙ্গতম ও প্রসিদ্ধতম। এজন্য যখনই হাদীসসমূহে ইবনে আব্বাস রা. এর উল্লেখ আসে সেখানে আবদুল্লাহ ইবনে আব্বাস রা.-ই উদ্দেশ্য হয়। তবে শর্ত হল সেখানে অন্য ছেলে উদ্দেশ্য হওয়ার কোন নিদর্শন না থাকতে হবে। যেমন– হাদীসসমূহে ইবনে উমর রা. দ্বারা হযরত আবদুল্লাহ ইবনে উমর উদ্দেশ্য হয়। ইবনে যুবাইর দ্বারা আবদুল্লাহ ইবনে যুবায়র রা., ইবনে মাসঊদ দ্বারা হযরত আবদুল্লাহ ইবনে মাসঊদ রা. উদ্দেশ্য হন। কারণ, এসব আবদুল্লাহ তাঁদের ভাইদের মধ্যে উত্তম ও প্রসিদ্ধতম।

**ইবনে আব্বাস রা. এর সংক্ষিপ্ত জীবনী**

হযরত ইবনে আব্বাস রা. রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর চাচা হযরত আব্বাস রা. এর সাহেবজাদা। তাঁর নাম আবদুল্লাহ। উপনাম আবুল আব্বাস, আবুল খুলাফা। উপাধি তারজুমানুল কুরআন ও রঈসুল মুফাসসিরীন। তাঁর জন্ম ২য় হিজরতের তিন বছর পূর্বে শিবে আবী তালিবে। তাঁর জননী হলেন উম্মুল ফযল লুবাবা বিনতে হারিস রা.। তিনি ছিলেন উম্মুল মুমিনীন হযরত মায়মূনা রা.-এর আপন বোন। প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ওফাতকালে তাঁর বয়স ছিল ১৩ বছর। ৬৮ হিজরীতে ৭১ বছর বয়সে হযরত আবদুল্লাহ ইবনে যুবায়র রা.-এর শাসনামলে তায়েফে তাঁর ইনতিকাল হয়। তাঁর রেওয়ায়াতের সর্বমোট সংখ্যা হল ১ হাজার ছয়শত ষাট।

তন্মধ্যে সহীহ বুখারীতে আছে ২১৭টি হাদীস। রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর জন্য দোয়া করেছিলেন- اللهم فقهه في الدين আয় আল্লাহ! তাকে দীনের গভীর জ্ঞান দান করুন। -বুখারী : ১/২৬

এ দো'আর বরকতে তার ইলম ও ফযল-জ্ঞান ও গুণের প্রভাব সবার উপর পড়ে। হযরত ফারুকে আজম রা. গুরুত্বপূর্ণ বিষয়াবলীতে শীর্ষস্থানীয় সাহাবায়ে কেরামের সাথে পরামর্শে তাঁকেও রাখতেন।

**আবু সুফিয়ান**

তাঁর নাম সাখর ইবনে হারব। আবু সুফিয়ান হল উপনাম। এই উপনামেই তিনি প্রসিদ্ধ। যদিও তার আরেকটি উপনাম হানজালাও। হস্তিবাহিনীর ঘটনার ১০ বছর পূর্বে তাঁর জন্ম হয়। মক্কা বিজয়ের রাতে তিনি ইসলাম গ্রহণ করেন। বুখারী শরীফের এ রেওয়ায়াতেই আছে- আবু সুফিয়ান বলেন, حتي ادخل الله علي الاسلام যদ্বারা বুঝা যায়, আগে তিনি অন্তর থেকে মুসলমান হননি বরং ভয়- ভীতির কারণে মুসলমান হয়েছিলেন। ঘটনার বিস্তারিত বিবরণের জন্য গ্রন্থকারের নাসরুল বারীর কিতাবুল মাগাযী দ্রষ্টব্য।

পরবর্তীতে তিনি আন্তরিকতা ও স্বতঃস্ফূর্ততার সাথে মুখলিস মুসলমান হয়ে যান। তিনি হুনাইন ও তায়েফ যুদ্ধে অংশগ্রহণ করেন। প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হুনাইনের গণিমত থেকে একশত উট, চল্লিশ উকিয়া রৌপ্য দান করেছেন। তাঁর একটি চক্ষু তায়েফে তীরের আঘাতে শহীদ হয়ে যায়। আরেকটি শহীদ হয় ইয়ারমূকের যুদ্ধে। যেটি হযরত ফারুকে আজম রা. এর যুগে রোমীদের সাথে সংঘঠিত যুদ্ধগুলোর মধ্যে ছিল সবচেয়ে বড় ও সিদ্ধান্তমূলক যুদ্ধ। এরপর আবু সুফিয়ান মদীনা মুনাওয়ারায় এসে স্থায়ী ও স্বতন্ত্রভাবে বসবাস আরম্ভ করেন। ৩৪ হিজরীতে ৮৮ বছর বয়সে মদীনা মুনাওয়ারাতে তাঁর ইনতিকাল হয়। হযরত উসমান গণী রা. তাঁর জানাযা নামায পড়ান। তাঁকে সমাহিত করা হয় জান্নাতুল বাকীতে। তিনি উম্মুল মুমিনীন হযরত উম্মে হাবীবা ও হযরত মুআবিয়া রা.-এর জনক। আল্লাহ তাঁদের সবার প্রতি সন্তুষ্ট হোন।

من فيه الي في : আল্লামা আইনী র. বলেন, এর অর্থপূর্ণ তিনি আমাকে হাদীস বর্ণনা করেছেন এমতাবস্থায় যে তার মুখ আমার মুখে। এর দ্বারা তার উদ্দেশ্য হল, তার কথার প্রতি ভীষণভাবে মনোযোগের সুযোগ হয়েছিল। তাঁর হাদীস বর্ণনার সময় আমি অতি নিকটে ছিলাম। অন্যথায় প্রকৃত অর্থে তো এর দ্বারা বুঝায় তার মুখ আমার মুখের নিকট ছিল। - উমদা : ১/১৪৪

من فمه الي اذني এর স্থলে من فيه الي فمي দ্বারা উদ্দেশ্য চূড়ান্ত পর্যায়ের নৈকট্য এবং পূর্ণাঙ্গ মনোযোগ যে, যদি উত্তরের প্রয়োজন হয় তবে জবাব তো মুখের উপর। উদ্দেশ্য হল হাদীস বর্ণনাকালে আবু সুফিয়ান আমার সামনে মুখোমুখি স্বীয় জবানে বর্ণনা করেছেন। আমি একেবারে কাছে থেকে পূর্ণ মনোযোগের সাথে তাঁর কথা শুনেছি।

انطلقت في المدة : এ 'মুদ্দাহ' দ্বারা উদ্দেশ্য হুদায়বিয়ার সন্ধির জমানা। ছয় হিজরী থেকে দশ বছরের জন্য রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যুদ্ধবিরতির ব্যাপারে সন্ধি করেছিলেন। হুদাইবিয়া সন্ধির বিস্তারিত বিবরণের জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী দ্রষ্টব্য।

হিরাক্লিয়াস সংক্রান্ত হাদীসের বিস্তারিত বিবরণ বাদউল ওহীতে এসেছে।

**বুখারী ৬৫৪** **بَاب لَنْ تَنَالُوا الْبِرَّ حَتَّى تُنْفِقُوا مِمَّا تُحِبُّونَ إِلَى بِه عَلِيمٌ**

**২৩১৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তোমরা যা ভালবাস তা হতে ব্যয় না করা পর্যন্ত কখনও পূণ্য লাভ করতে পারবে না। আর তোমরা যা কিছু ব্যয় কর আল্লাহ্ সে সম্বন্ধে সবিশেষ অবহিত।"-৩ : ৯২

অর্থাৎ, যদি উত্তম স্তরের নেকি অর্জন করতে চাও তাহলে প্রিয়তম জিনিস থেকে কিছু আল্লাহর পথে ব্যয় কর।

**حَدَّثَنَا** إِسْمَاعِيلُ قَالَ حَدَّثَنِي مَالِكٌ عَنْ إِسْحَاقَ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ أَبِي طَلْحَةَ أَنَّهُ سَمِعَ أَنَسَ بْنَ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ يَقُولُ كَانَ أَبُو طَلْحَةَ أَكْثَرَ أَنْصَارِيٍّ بِالْمَدِينَةِ نَخْلًا وَكَانَ أَحَبَّ أَمْوَالِهِ إِلَيْهِ بَيْرُحَاءَ وَكَانَتْ مُسْتَقْبِلَةَ الْمَسْجِدِ وَكَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَدْخُلُهَا وَيَشْرَبُ مِنْ مَاءٍ فِيهَا طَيِّبٍ فَلَمَّا أُنْزِلَتْ لَنْ تَنَالُوا الْبِرَّ حَتَّى تُنْفِقُوا مِمَّا تُحِبُّونَ قَامَ أَبُو طَلْحَةَ

فَقَالَ يَا رَسُولَ اللَّهِ إِنَّ اللَّهَ يَقُولُ لَنْ تَنَالُوا الْبِرَّ حَتَّى تُنْفِقُوا مِمَّا تُحِبُّونَ وَإِنَّ أَحَبَّ أَمْوَالِي إِلَيَّ بَيْرُحَاءَ وَإِنَّهَا صَدَقَةٌ لِلَّهِ أَرْجُو بِرَّهَا وَذُخْرَهَا عِنْدَ اللَّهِ فَضَعْهَا يَا رَسُولَ اللَّهِ حَيْثُ أَرَاكَ اللَّهُ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَخْ ذَلِكَ مَالٌ رَابِحٌ ذَلِكَ مَالٌ رَابِحٌ وَقَدْ سَمِعْتُ مَا قُلْتَ وَإِنِّي أَرَى أَنْ تَجْعَلَهَا فِي الْأَقْرَبِينَ قَالَ أَبُو طَلْحَةَ أَفْعَلُ يَا رَسُولَ اللَّهِ فَقَسَمَهَا أَبُو طَلْحَةَ فِي أَقَارِبِهِ وَفِي بَنِي عَمِّهِ قَالَ عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ وَرَوْحُ بْنُ عُبَادَةَ ذَلِكَ مَالٌ رَابِحٌ

৭৭. ইসমাঈল র....... আনাস ইব্‌নে মালিক রা. বলেন, মদীনা মুনাওয়ারায় আবু তালহা রা. -ই অধিক সংখ্যক খেজুর বৃক্ষের মালিক ছিলেন। তাঁর নিকট সর্বাধিক প্রিয় সম্পত্তি ছিল 'বায়রাহা' নামক বাগান। আর তা ছিল মসজিদের সম্মুখে। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সেখানে এসে সেখানকার কূপের সুমিষ্ট পানি পান করতেন। যখন لَنْ تَنَالُوا الْبِرَّ حَتَّى تُنْفِقُوا مِمَّا تُحِبُّونَ আয়াতটি নাযিল হল, তখন আবু তালহা রা. উঠে দাঁড়ালেন এবং বললেন, ইয়া রাসূলাল্লাহ! আল্লাহ্ বলেছেন, 'তোমরা যা ভালবাস তা হতে ব্যয় না করা পর্যন্ত তোমরা কখনও পুণ্য লাভ করতে পারবে না।" ৩ : ৯২ আমার সর্বাধিক প্রিয় সম্পত্তি বীরাহা। এটা আল্লাহর ওয়াস্তে আমি দান করে দিলাম। আমি আল্লাহর নিকট পুণ্য ও সঞ্চয় চাই। আল্লাহ্ আপনাকে যেখানে নির্দেশ দেন আপনি সেখানে তা ব্যয় করুন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, বাহ! ওটা তো ক্ষয়িষ্ণু সম্পদ, ওটা তো ক্ষয়িষ্ণু সম্পদ, তমি যা বলেছ আমি তা শুনেছি। তুমি তা তোমার নিকটাত্মীয়কে দিয়ে দাও, আমি এ রায় দিচ্ছি। আবু তালহা রা. বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমি তা করব। তারপর আবু তালহা রা. সেটা তাঁর চাচাত ভাই- বোন ও আত্মীয়দের মধ্যে বন্টন করে দিলেন। আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ ও ইব্‌নে উবাদাহ্ রা. এর বর্ণনায় 'ওটা তো লাভজনক সম্পত্তি' বলে উল্লিখিত হয়েছে।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুয যাকাতে আবদুল্লাহ ইবনে ইউসুফ সূত্রে ১৯৭ পৃষ্ঠায়, ৩৮৫, ৩৮৬, ৩৮৮ পৃষ্ঠায় এসেছে। এখানে ইমাম বুখারী র. স্পষ্ট ভাষায় বলেছেন যে, ইসমাঈল, আবদুল্লাহ ইবনে ইউসূফ এবং ইয়াহইয়া ইবনে ইয়াহইয়া ইমাম মালিক র. থেকে رَابِحٌ শব্দ বর্ণনা করেছেন।

إِلَيَّ بَيْرُحَاءَ : শব্দটিতে পাঁচটি লুগাত রয়েছে– বা এর উপর যবর, রায়ের নিচে যের, রা এর উপর যবর ও পেশ উভয়টিতে মদ ও পেশ সহ। উভয়টিতে যবর ও কসর সহকারে। –হাশিয়ায়ে বুখারী : ১৯৭

আল্লামা আইনী র. বলেন, প্রসিদ্ধ ছুরত হল, রায়ের উপর যবর, ইয়া সাকিন, রা এর উপর যবর, হায়ে মাকছূরাসহ। অর্থাৎ, 'বায়রাহা' বেশি প্রসিদ্ধ। এটি মিষ্টি পানিবিশিষ্ট মদীনার একটি উদ্যান।

طيب : ইয়া-এর নিচে যের যোগে। কারণ এটি ماء এর সিফাত।

بَخٍّ : আল্লামা আইনী র. বলেন এতে বা এর উপর যবর, খা তাশদীদযুক্ত। এ শব্দটি কারো প্রশংসাকালে এবং কোন কিছুর প্রতি সন্তোষকালে ও অতিরঞ্জনের উদ্দেশ্যে পুনরাবৃত্তিকালে বলা হয়।– উমদা : ১৮/১৪৬

কিন্তু আল্লামা কাসতাল্লানী র. বলেন, بَخْ শব্দটির বা-এর উপর যবর এবং খা সাকিন, যেমন بل ও هل। কাসতাল্লানী : ৮/৩৩৫

মোটকথা, এটি ইসমে ফে'ল। এটিকে প্রশংসা ও সন্তুষ্টি প্রকাশার্থে ব্যবহার করা হয়। এ রেওয়ায়াতে এটি পুনরাবৃত্তি ছাড়া এসেছে। কিন্তু তাকিদের জন্য অধিকাংশ সময় পুনরাবৃত্তি করা হয়।

مَالٌ رَابِحٌ : অর্থাৎ, তার মালিক হলে আখিরাতে লাভবান হবে। مَالٌ رَابِحٌ শব্দটির অর্থ উপকারী। আর رَابِحٌ শব্দটি رواح থেকে মুশতাক বা নিষ্পন্ন। যার অর্থ হল বিকেলে আসা বা যাওয়া। এখানে চলে যাওয়া এবং দূরীভূত হওয়ার অর্থে ব্যবহৃত হবে। ইমাম নব্বী র. বলেন, এর অর্থ হল, তার সওয়াব ও লাভ আখিরাতে তোমার কাছে আসবে। আল্লামা কিরমানী র. বলেন, আমি বলি, এখানে এমন জিনিস উদ্দেশ্য হতে পারে যার অবস্থা হল চলে যাওয়া, ছুটে যাওয়া। যখন কল্যাণ নিয়ে যাবে তখন তো সেটা হবে উত্তম।- হাশিয়ায়ে বুখারী : ১৯৭

**حَدَّثَنِي** يَحْيَى بْنُ يَحْيَى قَالَ قَرَأْتُ عَلَى مَالِكٍ مَالٌ رَابِحٌ

ইয়াহইয়া ইব্‌নে ইয়াহইয়া র. বলেন, আমি মালিক র.-এর নিকট مَالٌ رَايِحٌ – 'ক্ষয়িষ্ণু সম্পত্তি' পড়েছি।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ الْأَنْصَارِيُّ قَالَ حَدَّثَنِي أَبِي عَنْ ثُمَامَةَ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ فَجَعَلَهَا لِحَسَّانَ وَأُبَيٍّ وَأَنَا أَقْرَبُ إِلَيْهِ وَلَمْ يَجْعَلْ لِي مِنْهَا شَيْئًا

**৭৮.** মুহাম্মদ ইব্‌নে আবদুল্লাহ আনসারী র....... আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এরপর আবু তালহা রা. হাসসান ইব্‌নে সাবিত এবং উবাই ইব্‌নে কাবের মধ্যে তা বন্টন করে দিলেন। আমি তাঁর নিকটাত্মীয় ছিলাম। কিন্তু আমাকে তা থেকে কিছুই দেননি।

**ব্যাখ্যা :** এখানে ইমাম বুখারী র. এ হাদীসটি এ সম্পর্কের কারণে নিয়েছে যে, এর পূর্ণ সম্পর্ক পূর্বোক্ত হাদীসের সাথে। এজন্য অধীনস্থরূপে অবশ্যই শিরোনামের সাথে মিল থাকবে।

এ হাদীসটি কিতাবুল ওয়াসায়ায় (৩৮৫) পূর্ণাঙ্গরূপে আছে। এর এক টুকরো হল এ হাদীস। সেখানে হযরত আনাস রা.-এর এ বাক্যটি আছে– قَالَ فَجَعَلَهَا لِحَسَّانَ وَأُبَيٍّ وَأَنَا أَقْرَبُ إِلَيْهِ وَلَمْ يَجْعَلْ لِي مِنْهَا شَيْئًا

অর্থাৎ, খান্দানী বা বংশগত আত্মীয়তার দিকে লক্ষ্য করলে হযরত হাসসান ও উবাই রা. নিকটতম ছিলেন।

## بَاب قُلْ فَأْتُوا بِالتَّوْرَاةِ فَاتْلُوهَا إِنْ كُنْتُمْ صَادِقِينَ

**২৩১৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "বলুন, যদি তোমরা সত্যবাদী হও তবে তাওরাত আন এবং পাঠ কর।"-৩ : ৯৩ পূর্ণ আয়াতটি এই-

كُلُّ الطَّعَامِ كَانَ حِلًّا لِبَنِي إِسْرَائِيلَ إِلَّا مَا حَرَّمَ إِسْرَائِيلُ عَلَى نَفْسِهِ مِنْ قَبْلِ أَنْ تُنَزَّلَ التَّوْرَاةُ قُلْ فَأْتُوا بِالتَّوْرَاةِ فَاتْلُوهَا إِنْ كُنْتُمْ صَادِقِينَ

ইয়াহুদীরা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং সাহাবীদের বলত যে, তোমরা নিজেদেরকে দীনে ইবরাহীমের উপর প্রতিষ্ঠিত কিভাবে বলছ, অথচ তোমরা সেসব জিনিস খাও যেগুলো আল্লাহ তা'আলা ইবরাহীম পরিবারের জন্য হারাম করেছিলেন। যেমন– উটের গোশত ও দুধ। তখন আল্লাহ জাল্লাশানুহু ইয়াহুদীদের মিথ্যা প্রতিপন্ন করার উদ্দেশ্যে এ আয়াত নাযিল করেছেন। যার সারমর্ম হল, যেসব জিনিস এখন লোকজন খাচ্ছে এগুলো সব হযরত ইবরাহীম আ.-এর সময় হালাল ছিল। অবশ্য তাওরাতে শুধু বনী ইসরাঈলের জন্য কিছু জিনিস হারাম হয়েছিল। কিন্তু উট না খাওয়ার ব্যাপারে তাওরাতের পূর্বে হযরত ইসরাঈল তথা ইয়াকুব আ. কসম খেয়েছিলেন। তাঁর অনুসরণে তাঁর সন্তানরাও তা পরিহার করেন। আর এ শপথের কারণ ছিল এই যে, ইয়াকুব আ.-এর সায়েটিকা বাতজনিত ব্যথা হয়েছিল। তখন তিনি মানত করেছিলেন যদি তা থেকে সুস্থতা লাভ করি তাহলে স্বীয় আকর্ষণীয় বস্তু পরিহার করব। তাঁর নিকট আকর্ষণীয় বস্তু ছিল উটের গোশত ও দুধই। তাই হযরত ইয়াকূব আ. কসমের মাধ্যমে তা বর্জন করেন।

আমাদের শরীয়তে হালালকে হারাম করে এরূপ কসম করা জায়েয নেই। যেমন– আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন يَا أَيُّهَا النَّبِيُّ لِمَ تُحَرِّمُ مَا أَحَلَّ اللَّهُ لَكَ "হে নবী! আল্লাহ আপনার জন্য যা হালাল করেছেন আপনি কেন তা হারাম করছেন?" যদি করে থাকেন তাহলে তা ভঙ্গ করুন এবং কাফ্‌ফারা আদায় করুন।– ফাওয়ায়েদে উসমানী।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا أَبُو ضَمْرَةَ حَدَّثَنَا مُوسَى بْنُ عُقْبَةَ عَنْ نَافِعٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ الْيَهُودَ جَاءُوا إِلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِرَجُلٍ مِنْهُمْ وَامْرَأَةٍ قَدْ زَنَيَا فَقَالَ لَهُمْ كَيْفَ تَفْعَلُونَ بِمَنْ زَنَى مِنْكُمْ قَالُوا نُحَمِّمُهُمَا وَنَضْرِبُهُمَا فَقَالَ لَا تَجِدُونَ فِي التَّوْرَاةِ الرَّجْمَ فَقَالُوا لَا نَجِدُ فِيهَا شَيْئًا فَقَالَ لَهُمْ عَبْدُ اللَّهِ بْنُ سَلَامٍ كَذَبْتُمْ فَأْتُوا بِالتَّوْرَاةِ فَاتْلُوهَا إِنْ كُنْتُمْ صَادِقِينَ فَوَضَعَ مِدْرَاسُهَا الَّذِي يُدَرِّسُهَا مِنْهُمْ كَفَّهُ عَلَى آيَةِ الرَّجْمِ فَطَفِقَ يَقْرَأُ مَا دُونَ يَدِهِ وَمَا وَرَاءَهَا وَلَا يَقْرَأُ آيَةَ الرَّجْمِ فَنَزَعَ يَدَهُ عَنْ آيَةِ الرَّجْمِ فَقَالَ مَا هَذِهِ فَلَمَّا رَأَوْا ذَلِكَ قَالُوا هِيَ آيَةُ الرَّجْمِ فَأَمَرَ بِهِمَا فَرُجِمَا قَرِيبًا مِنْ حَيْثُ مَوْضِعُ الْجَنَائِزِ عِنْدَ الْمَسْجِدِ فَرَأَيْتُ صَاحِبَهَا يَحْنِي عَلَيْهَا يَقِيهَا الْحِجَارَةَ

৭৯. ইবরাহীম ইব্‌নে মুনযির ........ আবুদল্লাহ ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, ব্যভিচারে লিপ্ত হয়েছে এমন দু'জন পুরুষ ও মহিলা নিয়ে ইয়াহুদীগণ নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর দরবারে উপস্থিত হল। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের বললেন, তোমাদের ব্যভিচারীদেরকে তোমরা কিভাবে শাস্তি দাও? তারা বলল, আমরা তাদের চেহারা কালিমালিপ্ত করি এবং তাদের প্রহার করি। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা তাওরাতে প্রস্তর নিক্ষেপের বিধান পাও না? তারা বলল, আমরা তাতে এতদসম্পর্কিত কোন কিছু পাই না। তখন আবদুল্লাহ্ ইব্‌নে সালাম রা. বললেন, তোমরা মিথ্যা বলছ। তাওরাত আন এবং তোমরা যদি সত্যবাদী হও, তবে তা পাঠ কর। এরপর তাওরাত পাঠের সময় তাদের পণ্ডিত পাঠক প্রস্তর নিক্ষেপ বিধির আয়াতের উপর স্বীয় হস্ত রেখে তা থেকে কেবল পূর্ব ও পরের অংশ পড়তে লাগল। রজমের আয়াত পড়ছিল না। আবদুল্লাহ্ ইব্‌নে সালাম রা. তার হাতটি তুলে বললেন, এটা কি? যখন তারা পরিস্থিতি বেগতিক দেখল তখন বলল, এটি রজমের আয়াত (প্রস্তর নিক্ষেপে শাস্তির আয়াত)। অনন্তর রাসূলুলাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদেরকে রজম করার নির্দেশ দিলেন। মসজিদের পার্শ্বে জানাযাগাহের (যেখানে মৃত ব্যক্তিকে জানাযা পড়া হয়) নিকটে উভয়কে 'রজম' করা হল।

**ইবনে** উমর রা. বলেন, আমি সেই পুরুষটিকে দেখেছি যে নিজে মহিলার উপর হয়ে তাকে প্রস্তরাঘাত থেকে বাঁচানোর চেষ্টা করছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল كَذَبْتُمْ فَأْتُوا بِالتَّوْرَاةِ فَاتْلُوهَا إِنْ كُنْتُمْ صَادِقِينَ বাক্যে স্পষ্ট।

أَبُـــو ضَـــمْرَةَ : ض এর উপর যবর, মীম সাকিন। তাঁর নাম হল আনাস ইবনে ইয়ায। খায়বারের ইয়াহুদীরা চতুর্থ হিজরীর জিলকদ মাসে সে দুজন জিনাকারীকে নিয়ে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে উপস্থিত হয়েছিল।

نُحَمِّمُهُمَا নূন-এর উপর পেশ। হা-এর উপর যবর, প্রথম তাশদীদযুক্ত মীমে যের। এটি تحميم থেকে নিষ্পন্ন। অর্থাৎ, তাদের চেহারা আমরা কলংকিত করব। শব্দটি মূলত এসেছে حمم মানে কয়লা থেকে।–কাসতাল্লানী

لَا تَجِدُونَ فِي التَّوْرَاةِ الرَّجْمَ : রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তা জিজ্ঞেস করেছিলেন শুধু প্রমাণ পরিপূর্ণ করার জন্য। যাতে ইয়াহুদীরা প্রস্তরাঘাতে হত্যার হুকুমকে জুলুম ও সীমালংঘন মনে না করে। বরং স্বীয় গ্রন্থ তাওরাতেও দেখে নেয় যে, ইসলামে ব্যভিচারীদের শাস্তি যে প্রস্তরাঘাতে হত্যা, তা তাওরাতেও আছে।

**একটি সন্দেহের অপনোদন**

এখানে একটি প্রশ্ন হয় যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের জিজ্ঞেস করেছেন– একথা দ্বারা প্রমাণিত হয় যে, তাওরাত ইয়াহুদীদের নিকট সহীহরূপে সংরক্ষিত ছিল। বিকৃত ছিল না।

**উত্তর :** এর ফলে পূর্ণ তাওরাত বিশুদ্ধ ও অবিকৃত হওয়া আবশ্যক হয় না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহীর মাধ্যমে অথবা এমন কোন ইয়াহুদীর মাধ্যমে জানতে পেরেছিলেন যে, ইসলাম গ্রহণ করেছিল। অতএব সর্বোচ্চ এতটুকু বলা যেতে পারে যে, প্রশ্নে উল্লেখিত বিষয় তথা প্রস্তরাঘাতে হত্যার বিষয়টি বিশুদ্ধরূপে অবশিষ্ট ছিল। অতএব কোন প্রশ্ন রইল না।

يَحْنِي عَلَيْهَا : আল্লামা খাত্তাবী র. বলেন, সংরক্ষিত কপি হল হা এবং নূন সহকারে। অর্থাৎ, حني يحنو حنــوا থেকে। যার অর্থ হল ঝুকে পড়া।

২. অথবা ইয়া-এর উপর পেশ। বাবে ইফ'আল থেকে। অর্থ একই। তবে অধিকাংশই জীম সহকারে পড়েছেন। جنأ يجنأ من فتح او افعال যার অর্থ হল, কাউকে মার থেকে বাঁচানোর লক্ষ্যে তার উপর ছেয়ে যাওয়া।

বুখারী ৬৫৪

## بَاب كُنْتُمْ خَيْرَ أُمَّةٍ أُخْرِجَتْ لِلنَّاسِ

**২৩১৭. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "(হে উম্মতে মুহাম্মাদী!) তোমরা শ্রেষ্ঠ উম্মত, মানব জাতির উপকারার্থে তোমাদের আবির্ভাব হয়েছে।"-৩ : ১১০

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ عَنْ سُفْيَانَ عَنْ مَيْسَرَةَ عَنْ أَبِي حَازِمٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ كُنْتُمْ خَيْرَ أُمَّةٍ أُخْرِجَتْ لِلنَّاسِ قَالَ خَيْرَ النَّاسِ لِلنَّاسِ تَأْتُونَ بِهِمْ فِي السَّلَاسِلِ فِي أَعْنَاقِهِمْ حَتَّى يَدْخُلُوا فِي الْإِسْلَامِ

৮০. মুহাম্মদ ইব্‌নে ইউসুফ র....... আবু হোরায়রা রা. كُنْتُمْ خَيْرَ أُمَّةٍ أُخْرِجَتْ لِلنَّاسِ আয়াতের তাফসীর সম্পর্কে বলেন, মানুষের উপকারার্থে তোমরা শ্রেষ্ঠ মানব। কারণ, তোমরা তাদের গর্দানে শিকল লাগিয়ে (দারুল ইসলামে) নিয়ে আস,এরপর তারা ইসলামে প্রবেশ করে।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

অর্থাৎ, উম্মতে মুহাম্মাদিয়ার সর্বশ্রেষ্ঠ উম্মত হবার একটি কারণ হল তাদের আবির্ভাব ঘটেছে আল্লাহর মাখলুককে উপকৃত করার জন্য। এর সবচে বড় উপকারিতা হল, তারা জিহাদ করে লোকজনকে ইসলামে প্রবিষ্ট করে। যার ফলে তাদের পার্থিব ও পরকালীন উপকার সাধিত হয়।

বুখারী ৬৫৪

## بَاب إِذْ هَمَّتْ طَائِفَتَانِ مِنْكُمْ أَنْ تَفْشَلَا

**২৩১৮. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "স্মরন কর, যখন তোমাদের মধ্যে দু'দলের সাহস হারানোর উপক্রম হয়েছিল এবং আল্লাহ তাদের অভিভাবক।"-পারা ৪, রুকূ ৪, ৩ : ১১২

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ قَالَ قَالَ عَمْرٌو سَمِعْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يَقُولُ فِينَا نَزَلَتْ إِذْ هَمَّتْ طَائِفَتَانِ مِنْكُمْ أَنْ تَفْشَلَا وَاللَّهُ وَلِيُّهُمَا قَالَ نَحْنُ الطَّائِفَتَانِ بَنُو حَارِثَةَ وَبَنُو سَلِمَةَ وَمَا نُحِبُّ وَقَالَ سُفْيَانُ مَرَّةً وَمَا يَسُرُّنِي أَنَّهَا لَمْ تُنْزَلْ لِقَوْلِ اللَّهِ وَاللَّهُ وَلِيُّهُمَا

৮১. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র....... জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন-

إِذْ هَمَّتْ طَائِفَتَانِ مِنْكُمْ أَنْ تَفْشَلَا وَاللَّهُ وَلِيُّهُمَا

আয়াতটি আমাদেরকে উপলক্ষ করেই অবতীর্ণ হয়েছে। তিনি বলেন, আমরা দু'দল বনী হারিছা আর বনী সালিমা। যেহেতু এ আয়াতে وَاللَّهُ وَلِيُّهُمَا "আল্লাহ উভয়ের সহায়ক" উল্লেখ আছে, সেহেতু এটা অবতীর্ণ না হোক তা আমরা পছন্দ করতাম না। সুফিয়ান র.-এর এক বর্ণনায় وَمَا يَسُرُّنِي (أَنَّهَا لَمْ تُنْزَلْ)– (এটা অবতীর্ণ না হোক তা) "আমার নিকট আনন্দকর মনে হয়নি" আছে।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীর ৫৮০. তাফসীরের ৬৫৪ – ৬৫৫ পৃষ্ঠায় এসেছে। পরিপূর্ণ ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী ১০২ নং পৃষ্ঠা হাদীস নং ৯৪ এর ব্যাখ্যা দ্রষ্টব্য।

বুখারী ৬৫৫

## بَاب لَيْسَ لَكَ مِنْ الْأَمْرِ شَيْءٌ

**২৩১৯. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "এই বিষয়ে তোমার করণীয় কিছুই নেই।"-৩ : ১২৮

**حَدَّثَنَا** حِبَّانُ بْنُ مُوسَى أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ حَدَّثَنِي سَالِمٌ عَنْ أَبِيهِ أَنَّهُ سَمِعَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا رَفَعَ رَأْسَهُ مِنْ الرُّكُوعِ فِي الرَّكْعَةِ الْآخِرَةِ مِنْ الْفَجْرِ يَقُولُ اللَّهُمَّ الْعَنْ فُلَانًا وَفُلَانًا وَفُلَانًا بَعْدَ مَا يَقُولُ سَمِعَ اللَّهُ لِمَنْ حَمِدَهُ رَبَّنَا وَلَكَ الْحَمْدُ فَأَنْزَلَ اللَّهُ لَيْسَ لَكَ مِنْ الْأَمْرِ شَيْءٌ إِلَى قَوْلِهِ فَإِنَّهُمْ ظَالِمُونَ رَوَاهُ إِسْحَاقُ بْنُ رَاشِدٍ عَنْ الزُّهْرِيِّ

৮২. হিব্বান র....... সালিম র. তার পিতা থেকে বর্ণনা করেন যে, তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেছেন যে, তিনি ফজরের নামাযের শেষ রাকআতে রুকূ থেকে মাথা তুলে "সামিলাল্লাহু লিমান হামিদাহ, রাব্বানা ওয়ালাকাল হামদ" (আল্লাহ্ তাঁর প্রশংসাকারীর প্রশংসা শোনেন। হে প্রভু তোমার জন্য সমস্ত প্রশংসা) বলার পর এটা বলতেন : হে আল্লাহ্! অমুক, অমুক এবং অমুককে লানত (অভিশাপ)। তখন আল্লাহ আ'আলা আয়াত নাযিল করলেন- لَيْسَ لَكَ مِنَ الْأَمْرِ شَيْءٌ إِلَى قَوْلِهِ فَإِنَّهُمْ ظَالِمُونَ "তিনি তাদের প্রতি ক্ষমাশীল হবেন অথবা তাদের শাস্তি দিবেন, এ বিষয়ে আপনার করণীয় কিছুই নেই। কারণ তারা জালিম।"-৩ : ১২৮ ইসহাক ইব্‌নে রাশিদ ইমাম যুহরী র. থেকে এটা বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি তরজমাসহ মাগাযীর ৫৮২ পৃষ্ঠায় এসেছে।

ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী ১১৪ – ১১৬ পৃষ্ঠা দ্রষ্টব্য।

حَدَّثَنَا مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ حَدَّثَنَا ابْنُ شِهَابٍ عَنْ سَعِيدِ بْنِ الْمُسَيَّبِ وَأَبِي سَلَمَةَ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا أَرَادَ أَنْ يَدْعُوَ عَلَى أَحَدٍ أَوْ يَدْعُوَ لِأَحَدٍ قَنَتَ بَعْدَ الرُّكُوعِ فَرُبَّمَا قَالَ إِذَا قَالَ سَمِعَ اللَّهُ لِمَنْ حَمِدَهُ اللَّهُمَّ رَبَّنَا لَكَ الْحَمْدُ اللَّهُمَّ أَنْجِ الْوَلِيدَ بْنَ الْوَلِيدِ وَسَلَمَةَ بْنَ هِشَامٍ وَعَيَّاشَ بْنَ أَبِي رَبِيعَةَ اللَّهُمَّ اشْدُدْ وَطْأَتَكَ عَلَى مُضَرَ وَاجْعَلْهَا سِنِينَ كَسِنِي يُوسُفَ يَجْهَرُ بِذَلِكَ وَكَانَ يَقُولُ فِي بَعْضِ صَلَاتِهِ فِي صَلَاةِ الْفَجْرِ اللَّهُمَّ الْعَنْ فُلَانًا وَفُلَانًا لِأَحْيَاءٍ مِنَ الْعَرَبِ حَتَّى أَنْزَلَ اللَّهُ لَيْسَ لَكَ مِنَ الْأَمْرِ شَيْءٌ الْآيَةَ

৮৩. মূসা ইব্‌নে ইসমাঈল র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কারো জন্যে বদদোয়া অথবা দোয়া করার মনস্থ করতেন, তখন নামাযের রুকূর পরেই কুনূতে নাযিলা (বদদোয়া ও হিফাজতের জন্য অবতীর্ণ দোয়া) বলতেন, হে আল্লাহ্! ওয়ালীদ ইব্‌নে ওয়ালীদ, সালামা ইব্‌নে হিশাম এবং আইয়াশ ইব্‌নে আবু রাবিয়াকে মুক্ত করুন। হে আল্লাহ্! মুযার গোত্রের উপর শাস্তি কঠোর করুন। এ শাস্তিকে ইউসুফ আ. -এর যুগের দুর্ভিক্ষের ন্যায় দুর্ভিক্ষে রূপান্তরিত করে দিন। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ কথাগুলোকে উচ্চস্বরে বলতেন। কখনো কোন কোন নামাযে তথা ফজর নামাযে বলতেনএবং অমুককে লানত দিন। অবশেষে আল্লাহ্ তা'আলা নাযিল করলেন : لَيْسَ لَكَ مِنَ الْأَمْرِ شَيْءٌ الْآيَةَ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

কুনুতে নাযিলা সংক্রান্ত বিস্তারিত ব্যাখ্যা ও প্রামান্য আলোচনার জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী : ১৪০ – ১৪২।

اللَّهُمَّ أَنْجِ الْوَلِيدَ بْنَ الْوَلِيدِ : তিনি হলেন হযরত খালিদ ইবনে ওয়ালীদ রা. এর ভাই। ইসলাম গ্রহণের পর নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জীবদ্দশানেই তিনি ওফাত লাভ করেছেন।

أَنْجِ **শব্দটির হামযা কাতঈ।**

اللَّهُمَّ اشْدُدْ وَطْأَتَكَ **: ওয়াও-এর উপর যবর, তোয়া সাকিন, হামযার উপর যবর।**

পাকড়াও-কঠোরতা।

## بَاب قَوْلِهِ وَالرَّسُولُ يَدْعُوكُمْ فِي أُخْرَاكُمْ وَهُوَ تَأْنِيثُ آخِرِكُمْ وَقَالَ ابْنُ عَبَّاسٍ إِحْدَى الْحُسْنَيَيْنِ فَتْحًا أَوْ شَهَادَةً

**২৩২০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : وَالرَّسُولُ يَدْعُوكُمْ فِي أُخْرَاكُمْ "এবং রাসূল তোমাদেরকে তোমাদের পিছন থেকে আহবান করছেন।" آخِرِكُمْ -এর স্ত্রীলিঙ্গ أُخْرَاكُمْ ইব্‌নে আব্বাস রা. বলেন, দু' কল্যাণের একটি, অর্থ হল বিজয় অথবা শাহাদত। **বুখারী ৬৫৫**

আয়াতে কারীমার শুরু হল. إِذْ تُصْعِدُونَ وَلَا تَلْوُونَ عَلَى أَحَدٍ وَالرَّسُولُ يَدْعُوكُمْ فِي أُخْرَاكُمْ " সে সময়টুকু স্মরণ কর যখন তোমরা (পালিয়ে) উপরের দিকে ছুটছিলে এবং পিছনে ফিরে কারো প্রতি লক্ষ্য করছিলে না আর রাসূল

তোমাদেরকে পিছন দিক থেকে আহবান করছিলেন যে, আমার দিকে আস। কিন্তু তোমরা তা শুননি। ফলে তিনি তোমাদেরকে বিপদ দিলেন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বিপদগ্রস্থ করার কারণে।"– আলে ইমরান : ১৫৩

আয়াতে কারীমার ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী ১১১ পৃষ্ঠা কিংবা বয়ানুল কুরআন।

وَهْوَ تَأْنِيثُ آخِـــرِكُمْ : ইমাম বুখারী র. আবু উবায়দার অনুসরণে বলেন, উপরোক্ত আয়াতে أُخْـــرَاكُمْ শব্দটি آخِرِكُمْ এর স্ত্রীলিঙ্গ।

আল্লামা আইনী ও হাফিজ আসকালানী র. বলেন। বিষয়টি প্রশ্নসাপেক্ষ। কারণ أُخْرَا শব্দটি آخَـــرِكُمْ (খা-এর উপর যবর) - এর স্ত্রীলিঙ্গ। آخِـــرِكُمْ (খা-এর নীচে যের) –এর স্ত্রীলিঙ্গ নয়। তানকীহ গ্রন্থকার ইসমে তাফযীলের সীগা বাড়িয়েছেন। যেমন افضل و فضلي। উদ্দেশ্য স্পষ্ট যে, যেমন– افضل এর মুয়ান্নাছ فضلي আসে افعل এর মুয়ান্নাছ আসে فعلي, সে সর্বজনস্বীকৃত মুলনীতি অনুসারে।

اخري শব্দটিও اخر এর মুয়ান্নাছ হবে اخر এর নয়।

আল্লামা আইনী এবং হাফিজ ইবনে হাজার র. উভয়ে ليس كذلك وفيـــه نظـــر বলে ইমাম বুখারী র.-এর উপর প্রশ্ন উত্থাপন করেছেন। কিন্তু শায়খুল ইসলাম যাকারিয়া আনসারী র. তুহফাতুল বারী শরহে বুখারীতে বলেন, اخـــري শব্দটি اخر এর মুয়ান্নাছ। যেন اخري শব্দটি বিলম্বের অর্থ বুঝায়। যেমন– আল্লাহ তা'আলার এ বাণীতে রয়েছে – قالت اوليهم لاخريهم খা-এর উপর যবর সহকারে নয়। কারণ তখন اخريكم ভিন্নতা বুঝাবে। যেমন আপনি বলে থাকেন, مـــررت برجل و اخـــر "আমি একজন সুদর্শন লোক ও আরেক ব্যক্তির পাশ দিয়ে অতিক্রম করেছি।" অর্থাৎ, আরেক ব্যক্তি হল সুদর্শন লোক থেকে ভিন্ন। অতএব যারা বলেন, খা-এর উপর যবর, যের নয়, তাদের উক্তি বাতিল হয়ে গেল।

আল্লামা কাসতাল্লানী র. ও ফাতহুল বারী ও উমদাতুল কারীর 'প্রশ্ন' বর্ণনা করার পর বলেন–

وتعقبه في المصابيح فقال نظر البخارى ادق من هذا وذلك انه لو جعل اخرى هنا تانيثا لآخر بفتح الخاء لم يكن فيه دلالة على التاخيرالوجودى وذلك لأنه اميتت دلالته على هذا المعنى بحسب العرف وصار انما يدل على الوجهين بالمغايرة فقط تقول مررت برجل حسن ورجل آخر اى مغاير للاول وليس المراد تأخره فى الوجود عن السابق وكذا مررت بإمرأة جميلة وامـــرأة أخـــرى والمراد فى الآية الدلالة على التأخر فلذلك قال تانيث آخر بكسر الخاء لتصير أخرى دالة على التأخر كمـــا فى قالـــت اولاهـــم لاخراهم اى المتقدمة للمتأخرة واستعماله فى هذا المعنى موجود فى كلامهم بل هو الاصل (قسطلانى جـــ ٨صـــ٣٤٠)

وقال ابن عباس رضى الله عنه : ইবনে আব্বাস রা. বলেন, দুটি সৌন্দর্যের (সৌভাগ্যের) মধ্য হতে একটি বিজয় অথবা শাহাদাত।

আল্লামা আইনী র. বলেন, احـــدي الحـــسنيين وجه ومحله فى سورة براءة ليس لذكر هذا ههنا অর্থাৎ, শব্দ সূরা আলে ইমরানে নেই। অতএব এর আলোচনা এখানে সংগত হয়নি। কারণ এটি দশ পারার সূরা বারাআতের শব্দ।

আল্লামা কাসাতাল্লানী র. বলেন, ومحل ذكر هذا في سورة براءة علي ما لا يخفي واحتمال وقوع احدي الحسنيين وهي الشهادة وقعت في احد

হাফিজ আসকালানী র. বলেন, ومحله في سورة براءة ولعله اورده هنا لالاشارة الي ان احدي الحسنيين وقعت في احد

অর্থাৎ, ইমাম বুখারী র. এ তালীকটিকে এ যোগসূত্রের কারণেই এনেছেন যে, দুটি সৌন্দর্যের মধ্য থেকে একটি তথা শাহাদাত উহুদ যুদ্ধে অর্জিত হয়েছে। আর এখানে বাব বরং আবওয়াব তথা অধ্যায় চলছে উহুদ সংক্রান্ত।

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ خَالد حَدَّثَنَا زُهَيْرٌ حَدَّثَنَا أَبُو إِسْحَاقَ قَالَ سَمِعْتُ الْبَرَاءَ بْنَ عَازِبٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ جَعَلَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى الرَّجَّالَة يَوْمَ أُحُد عَبْدَ اللَّه بْنَ جُبَيْرٍ وَأَقْبَلُوا مُنْهَزِمِينَ فَذَاكَ إِذْ يَدْعُوهُمْ الرَّسُولُ فِي أُخْرَاهُمْ وَلَمْ يَبْقَ مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ غَيْرُ اثْنَيْ عَشَرَ رَجُلًا

৮৪. আমর ইব্‌নে খালিদ র....... বারা ইব্‌নে আযিব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উহুদ যুদ্ধেও দিন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পদাতিক বাহিনীর (সংখ্যায় ছিলেন তাঁরা ৫০ জন) উপর আবদুল্লাহ্ ইব্‌নে যুবায়র রা. কে সেনাপতি নির্ধারণ করেন। এরপর তাদের কিছুসংখ্যক পরাজিত হয়ে (মদীনা মুনাওয়ারা অভিমুখে) পালাতে লাগল। এটাই হল, إِذْ يَدْعُوهُمْ الرَّسُولُ فِـي أُخْـرَاهُمْ আয়াত অবতীর্ণ হওয়ার কারণ। ("রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন তোমাদের পেছন দিক থেকে ডাকছিলেন।") তখন মাত্র বারজন ছাড়া আর কেউ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে ছিলেন না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীতে ৫৮২ এবং তাফসীরে ৬৫৫ পৃষ্ঠায় এসেছে। পূর্ণ ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী : ৯৫ – ৯৬ পৃষ্ঠা।

**বুখারী ৬৫৫**

## بَاب قَوْله أَمَنَةً نُعَاسًا

## ২৩২১. অনুচ্ছেদ : আল্লাহ তা'আলার বাণী : 'প্রশস্তি তন্দ্রারূপ'।

পূর্ণ আয়াত ইমাম বুখারী র. 'উহুদ যুদ্ধ' অনুচ্ছেদে বুখারীর ৫৮২ পৃষ্ঠায় বর্ণনা করেছেন। অনুবাদ ও ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী : ১১৩।

نُعَاسًا শব্দটি أَمَنَةً থেকে বদল। আয়াতটির শুরু হল এভাবে– ثُمَّ أَنْزَلَ عَلَيْكُمْ مِنْ بَعْدِ الْغَمِّ أَمَنَةً نُعَاسًا

অর্থাৎ, (হে মুসলিমগণ!) অতঃপর আল্লাহ তা'আলা এ পেরেশানীর পর তোমাদের উপর শান্তি (আন্তরিক প্রশান্তি) তথা তন্দ্রা অবতীর্ণ করেছেন।

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ بْنِ عَبْدِ الرَّحْمَنِ أَبُو يَعْقُوبَ حَدَّثَنَا حُسَيْنُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ قَتَادَةَ حَدَّثَنَا أَنَسٌ أَنَّ أَبَا طَلْحَةَ قَالَ غَشِيَنَا النُّعَاسُ وَنَحْنُ فِي مَصَافِّنَا يَوْمَ أُحُدٍ قَالَ فَجَعَلَ سَيْفِي يَسْقُطُ مِنْ يَدِي وَآخُذُهُ وَيَسْقُطُ وَآخُذُهُ

৮৫. ইসহাক ইব্‌নে র....... আবু তালহা রা. বলেন, আমরা উহুদ যুদ্ধের দিন আপন আপন সারিতে ছিলাম। তন্দ্রা আমাদের আচ্ছাদিত করে ফেলেছিল। তিনি বলেন, আমার তরবারি আমার হাত থেকে পড়ে যাচ্ছিল আর আমি তা উঠাচ্ছিলাম, আবার পড়ে যাচ্ছিল, আবার উঠাচ্ছিলাম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল غَشِيَنَا النُّعَاسُ বাক্যে।

হাদীসটি অন্য সনদে গাযওয়ায়ে উহুদে ৫৮২ পৃষ্ঠায় এসেছে। পুর্ণ ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী ১১৩ পৃষ্ঠা দ্রষ্টব্য।

مَصَافِّنَا : মীম-এর উপর যবর, কা-এর উপর তাশদীদ। এটি مصف এর বহুবচন। অর্থাৎ, আমাদের অবস্থান স্থলে।

## بَاب قَوْله الَّذِينَ اسْتَجَابُوا لِلَّهِ وَالرَّسُولِ مِنْ بَعْدِ مَا أَصَابَهُمْ الْقَرْحُ لِلَّذِينَ أَحْسَنُوا مِنْهُمْ وَاتَّقَـوْا أَجْرٌ عَظِيمٌ الْقَرْحُ الْجِرَاحُ اسْتَجَابُوا أَجَابُوا يَسْتَجِيبُ يُجِيبُ

**বুখারী ৬৫৫**

**২৩২২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখম হওয়ার পরও যারা আল্লাহর ও রাসূলের ডাকে সাড়া দিয়েছে (যখন তাদেরকে কাফেরদের ধাওয়া করার জন্য আহবান করা হয়েছিল) তাদের মধ্যে যারা নেককাজ করে এবং তাকওয়া অবলম্বন করে চলে, তাদের জন্য রয়েছে আখিরাতে মহাপুরস্কার।"-৩ : ১৭২। الْقَرْحُ –যখম। اسْـتَجَابُوا। ডাকে সাড়া দিয়েছে। يَسْتَجِيبُ সাড়া দেয়।

الْقَرْحُ জখম। اسْتَجَابُوا তারা ডাকে সাড়া দিয়েছে। অর্থাৎ, এখানে বাবে ইসতিফ'আল ইফ'আলের অর্থে ব্যবহৃত।

**একটি প্রশ্নোত্তর :**

**প্রশ্ন–** তাহলে এখানে সীন বাড়িয়ে লাভ হল কি?

**উত্তর–** এর ফায়দা হল, সীনের প্রবিষ্ট বিষয়টি অবশ্যই বাস্তবে ঘটবে, চাই এটি প্রিয় কাজ হোক অথবা অপ্রিয় - উমদা : ১৮/১৫২

অতিরিক্ত ব্যখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী পৃষ্ঠা ১২৩ অর্থাৎ, গাযওয়ায়ে হামরাউল আসাদ দ্রষ্টব্য।

## بَاب إِنَّ النَّاسَ قَدْ جَمَعُوا لَكُمْ فَاخْشَوْهُمْ الْآيَةَ

**২৩২৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের বিরুদ্ধে তারা লোক জমায়েত করেছে।"-৩ : ১৭৩

আয়াতের শুরু হল الَّذِينَ قَالَ لَهُمُ النَّاسُ إِنَّ النَّاسَ قَدْ جَمَعُوا لَكُمْ فَاخْشَوْهُمْ الْآيَةَ

"যাদেরকে লোকজন (আবদুল কায়েসের লোকজন) বলেছে যে, মক্কাবাসী তোমাদের মুকাবিলার জন্য প্রচুর রসদপত্র জমা করেছে। অতএব তোমাদের তাদের ভয় করা উচিত। ...... -পারা ৪, রুকূ ৯

ব্যাখ্যা : আবু সুফিয়ান যখন উহুদ থেকে মক্কাভিমুখে প্রত্যাবর্তন করে তখন পথিমধ্যেই তার মনে হল, আমরা তো বড় ভুল করে এসেছি যে, বিজয়ী হবার পর পরাজিত আহত মুসলমানদের এমনিই ছেড়ে চলে এসেছি। আমাদের উচিত ছিল এক হামলায় তাদের খতম করে আসা। এ ব্যাপারে পরামর্শ আরম্ভ হল যে, আমরা পুনরায় মদীনা গিয়ে তাদের সমূলে উৎখাত করে আসব। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ সংবাদ জানতে পেরে ঘোষণা করলেন, গতকাল যারা আমাদের সাথে যুদ্ধে উপস্থিত ছিলে তারা আজকে আমাদের সাথে শত্রুর পশ্চাদ্ধাবনের জন্য প্রস্তুত হয়ে যাও। মুসলমানরা তাজা যখম সত্ত্বেও আল্লাহ ও রাসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ডাকে বেরিয়ে এলেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মুজাহিদ বাহিনী নিয়ে হামরাউল আসাদ (মদীনা থেকে ৮ মাইল দূরে অবস্থিত একটি স্থানের নাম) পর্যন্ত পৌছে যান।

মুসলমানরা পিছু ধাওয়া করছে– এ সংবাদ শুনে আবু সুফিয়ান মারাত্মকভাবে ভীতসন্ত্রস্ত হয়ে পড়ে তখন পুনরায় আক্রমণের বাসনা পরিহার করে মক্কার দিকে পালায়।

আবদুল কায়েসের একটি বাণিজ্যিক কাফেলা মদীনায় আসছিল। আবু সুফিয়ান তাদের কিছু মালপানি দিয়ে প্রস্তুত করল যে, মদীনায় পৌঁছে এরূপ সংবাদ প্রচার করবে যেগুলো শুনে মুসলমানরা আমাদের ব্যাপারে ভীতসন্ত্রস্ত হয়ে পড়ে। তারা মদীনায় পৌঁছে বলতে লাগল, মক্কাবাসী বিশাল বাহিনী ও প্রচুর রসদপত্র মুসলমানদের সমূলে উৎখাতের জন্য তৈরি করেছে। এতদশ্রবণে মুসলমানদের অন্তরে ভয় ভীতির পরিবর্তে ঈমানী জোশ বৃদ্ধি পায়। তারা কাফের বাহিনীর অবস্থা حَسْبُنَا اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ অর্থাৎ, আল্লাহ তা'আলা আমাদের জন্য যথেষ্ট, তিনিই উত্তম কর্মসম্পাদক। এরই পরিপ্রেক্ষিতে উপরোক্ত আয়াত নাযিল হয়।

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ يُونُسَ أُرَاهُ قَالَ حَدَّثَنَا أَبُو بَكْرٍ عَنْ أَبِي حَصِينٍ عَنْ أَبِي الضُّحَى عَنْ ابْنِ عَبَّاسٍ حَسْبُنَا اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ قَالَهَا إِبْرَاهِيمُ عَلَيْهِ السَّلَام حِينَ أُلْقِيَ فِي النَّارِ وَقَالَهَا مُحَمَّدٌ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ قَالُوا إِنَّ النَّاسَ قَدْ جَمَعُوا لَكُمْ فَاخْشَوْهُمْ فَزَادَهُمْ إِيمَانًا وَقَالُوا حَسْبُنَا اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ

৮৬. আহমদ ইব্‌নে ইউনুস র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, حَسْبُنَا اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ-বাক্যটি ইবরাহীম আ. বলেছিলেন, যখন তিনি অগ্নিতে নিক্ষিপ্ত হয়েছিলেন। আর মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছিলেন যখন লোকেরা বলল, -إِنَّ النَّاسَ قَدْ جَمَعُوا لَكُمْ فَاخْشَوْهُمْ فَزَادَهُمْ إِيمَانًا "তোমাদের বিরুদ্ধে তারা লোক জমায়েত করেছে, সুতরাং তোমরা তাদেরকে ভয় কর কিন্তু এটি তাদের ঈমান দৃঢ়তর করেছিল এবং তারা বলেছিল- "আল্লাহই আমাদের জন্যে যথেষ্ট এবং তিনি কত উত্তম কর্মবিধায়ক!"-৩ : ১৭৩

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ব্যাখ্যার জন্য হাদীসের উপর অনুচ্ছেদের ব্যাখ্যা পড়ুন।

أُرَاهُ : হামযার উপর পেশ। "আমি তাকে মনে করি।" এটি ইমাম বুখারী র.-এর উক্তি।

**حَدَّثَنَا** مَالِكُ بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا إِسْرَائِيلُ عَنْ أَبِي حَصِينٍ عَنْ أَبِي الضُّحَى عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ كَانَ آخِرَ قَوْلِ إِبْرَاهِيمَ حِينَ أُلْقِيَ فِي النَّارِ حَسْبِيَ اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ

৮৭. মালিক ইবনে র....... ইবনে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছে, ইবরাহীম আ. যখন অগ্নিতে নিক্ষিপ্ত হয়েছিলেন তখন তাঁর শেষ বক্তব্য ছিল حَسْبِيَ اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ "আমার জন্য আল্লাহই যথেষ্ট" তিনি কত উত্তম কর্মবিধায়ক।"

**ব্যাখ্যা :** এটি আরেকটি সনদে পূর্বের হাদীসই।

কোন কোন রেওয়ায়াতে আছে- اول ما قال حَسْبِيَ اللَّهُ وَنِعْمَ الْوَكِيلُ

উভয় রেওয়ায়াতের মাঝে সামঞ্জস্য বিধান এভাবে করা যেতে পারে যে, সর্বশেষে এবং সর্বপ্রথম এ কালামই ছিল। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

**بَاب (قوله) وَلَا يَحْسَبَنَّ الَّذِينَ يَبْخَلُونَ بِمَا آتَاهُمْ اللَّهُ مِنْ فَضْلِهِ هُوَ خَيْرًا لَهُمْ بَلْ هُوَ شَرٌّ لَهُمْ سَيُطَوَّقُونَ مَا بَخِلُوا بِهِ يَوْمَ الْقِيَامَةِ وَلِلَّهِ مِيرَاثُ السَّمَوَاتِ وَالْأَرْضِ وَاللَّهُ بِمَا تَعْمَلُونَ خَبِيرٌ سَيُطَوَّقُونَ كَقَوْلِكَ طَوَّقْتُهُ بِطَوْقٍ বুখারী ৬৫৫**

**২৩২৪. অনুচ্ছেদ :** "আল্লাহ্ নিজ অনুগ্রহে যা তোমাদেরকে দিয়েছেন, তাতে যারা কৃপণতা করে তাদের জন্যে তা মঙ্গল-এমন ধারনা যেন কখনো না করে, যাতে তারা কৃপণতা করবে কিয়ামতের দিন তা তাদের গলার বেড়ি হবে, আসমান এবং জমিনে র স্বত্বাধিকার একমাত্র আল্লাহরই। তোমরা যা কর, আল্লাহ্ তা বিশেষভাবে অবহিত।" ৩ : ১৮০ سَيُطَوَّقُونَ শব্দটি طوق থেকে باب تفعيـــل من جمع مذكر غائب "তাদেরকে বেড়ি পরানো হবে।" যেমন আপনার উক্তি طَوَّقْتُهُ بِطَوْقٍ আমি তাকে বেড়ি পরিয়েছি- আমি তার গলায় বেড়ির হার পরিয়েছি।

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ مُنِيرٍ سَمِعَ أَبَا النَّضْرِ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ هُوَ ابْنُ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنْ أَبِيهِ عَنْ أَبِي صَالِحٍ عَنْ أَبِي هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ آتَاهُ اللَّهُ مَالًا فَلَمْ يُؤَدِّ زَكَاتَهُ مُثِّلَ لَهُ مَالُهُ شُجَاعًا أَقْرَعَ لَهُ زَبِيبَتَانِ يُطَوَّقُهُ يَوْمَ الْقِيَامَةِ يَأْخُذُ بِلِهْزِمَتَيْهِ يَعْنِي بِشِدْقَيْهِ يَقُولُ أَنَا مَالُكَ أَنَا كَنْزُكَ ثُمَّ تَلَا هَذِهِ الْآيَةَ وَلَا يَحْسَبَنَّ الَّذِينَ يَبْخَلُونَ بِمَا آتَاهُمْ اللَّهُ مِنْ فَضْلِهِ إِلَى آخِرِ الْآيَةِ

৮৮. আবদুল্লাহ ইবনে মুনীর র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, যাকে আল্লাহ্ তা'আলা ধন-সম্পদ দেন, তারপর সে তার যাকাত পরিশোধ করে না–কিয়ামত দিবসে তার ধন–সম্পদকে তার জন্যে লোমবিহীন কালো-চিহ্ন বিশিষ্ট সর্পে রূপান্তরিত করা হবে এবং তার গলায় পরিয়ে দেয়া হবে। মুখের দু'চোয়ালে (-এর) ধার দিয়ে সে তাকে দংশন করতে থাকবে এবং বলবে, "আমি তোমার সম্পদ, আমি তোমার সঞ্চয়।" এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এই আয়াত তিলাওয়াত করলেন- وَلَا يَحْسَبَنَّ الَّذِينَ يَبْخَلُونَ بِمَا آتَاهُمْ اللَّهُ مِنْ فَضْلِهِ إِلَى آخِرِ الْآيَةِ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুয যাকাতে ১৮৮ এবং তাফসীরে ৬৫৫ পৃষ্ঠায় এসেছে।

مُثِّلَ : সীগায়ে মাজহুল। তার সম্পদকে রূপদান করা হবে।

شُجَاعًا : হাল হিসাবে মানসূব। সাপ।

أَقْرَعَ : বিষাক্ত ও দীর্ঘায়ু হওয়ার কারণে যার মাথার চুল পড়ে গেছে।

زَبِيبَتَانِ : ঝা-এর উপর যবর এবং প্রথম বা-এর নিচে যের। দুটি কালো বিন্দু। একবচন زبيبة কালো বিন্দু।

بِلِهْزِمَتَيْهِ : লাম ও ঝা এর নিচে যের, মাঝখানে হা সাকিন। চোয়ালদ্বয়।

يُطَوَّقُهُ : মুযারে মাজহুল।

بَاب وَلَتَسْمَعُنَّ مِنْ الَّذِينَ أُوتُوا الْكِتَابَ مِنْ قَبْلِكُمْ وَمِنْ الَّذِينَ أَشْرَكُوا أَذًى كَثِيرًا বুখারী ৬৫৫

**২৩২৫. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের পূর্বে যাদেরকে কিতাব দেওয়া হয়েছিল তাদের এবং মুশরিকদের কাছ থেকে তোমরা অনেক কষ্টদায়ক কথা শুনবে।" ৩ : ১৮৬

অর্থাৎ, এসব আহলে কিতাব ও পৌত্তলিকদের থেকে কলিজায় আঘাতকারী-হৃদয়বিদারক মনোকষ্টদায়ক কথাবার্তা শুনতে হবে। এগুলোর প্রতিকার হল সবর ও তাকওয়া। আল্লাহ তা'আলা আগে থেকেই মুসলমানদেরকে এজন্য অবহিত করেছেন। যাতে ভবিষ্যতে সংঘটিতব্য ঘটনাবলীর ফলে মুসলমানরা মন সংকীর্ণ না করে, ধৈর্য্য ও অটলতার সাথে কাজ করে।

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي عُرْوَةُ بْنُ الزُّبَيْرِ أَنَّ أُسَامَةَ بْنَ زَيْدٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَخْبَرَهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَكِبَ عَلَى حِمَارٍ عَلَى قَطِيفَةٍ فَدَكِيَّةٍ وَأَرْدَفَ أُسَامَةَ بْنَ زَيْدٍ وَرَاءَهُ يَعُودُ سَعْدَ بْنَ عُبَادَةَ فِي بَنِي الْحَارِثِ بْنِ الْخَزْرَجِ قَبْلَ وَقْعَةِ بَدْرٍ قَالَ حَتَّى مَرَّ بِمَجْلِسٍ فِيهِ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ ابْنُ سَلُولَ وَذَلِكَ قَبْلَ أَنْ يُسْلِمَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ فَإِذَا فِي الْمَجْلِسِ أَخْلَاطٌ مِنْ الْمُسْلِمِينَ وَالْمُشْرِكِينَ عَبَدَةِ الْأَوْثَانِ وَالْيَهُودِ وَالْمُسْلِمِينَ وَفِي الْمَجْلِسِ عَبْدُ اللَّهِ بْنُ رَوَاحَةَ فَلَمَّا غَشِيَتْ الْمَجْلِسَ عَجَاجَةُ الدَّابَّةِ خَمَّرَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ أَنْفَهُ بِرِدَائِهِ ثُمَّ قَالَ لَا تُغَبِّرُوا عَلَيْنَا فَسَلَّمَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَيْهِمْ ثُمَّ وَقَفَ فَنَزَلَ فَدَعَاهُمْ إِلَى اللَّهِ وَقَرَأَ عَلَيْهِمْ الْقُرْآنَ فَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ ابْنُ سَلُولَ أَيُّهَا الْمَرْءُ إِنَّهُ لَا أَحْسَنَ مِمَّا تَقُولُ إِنْ كَانَ حَقًّا فَلَا تُؤْذِنَا بِهِ فِي مَجْلِسِنَا ارْجِعْ إِلَى رَحْلِكَ فَمَنْ جَاءَكَ فَاقْصُصْ عَلَيْهِ فَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ رَوَاحَةَ بَلَى يَا رَسُولَ اللَّهِ فَاغْشَنَا بِهِ فِي مَجَالِسِنَا فَإِنَّا نُحِبُّ ذَلِكَ فَاسْتَبَّ الْمُسْلِمُونَ وَالْمُشْرِكُونَ وَالْيَهُودُ حَتَّى كَادُوا يَتَثَاوَرُونَ فَلَمْ يَزَلْ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُخَفِّضُهُمْ حَتَّى سَكَنُوا ثُمَّ رَكِبَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ دَابَّتَهُ فَسَارَ حَتَّى دَخَلَ عَلَى سَعْدِ بْنِ عُبَادَةَ فَقَالَ لَهُ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَا سَعْدُ أَلَمْ تَسْمَعْ مَا قَالَ أَبُو حُبَابٍ يُرِيدُ عَبْدَ اللَّهِ بْنَ أُبَيٍّ قَالَ كَذَا وَكَذَا قَالَ سَعْدُ بْنُ عُبَادَةَ يَا رَسُولَ اللَّهِ اعْفُ عَنْهُ وَاصْفَحْ عَنْهُ فَوَالَّذِي أَنْزَلَ عَلَيْكَ الْكِتَابَ لَقَدْ جَاءَ اللَّهُ بِالْحَقِّ الَّذِي أَنْزَلَ عَلَيْكَ لَقَدْ اصْطَلَحَ أَهْلُ هَذِهِ الْبُحَيْرَةِ عَلَى أَنْ يُتَوِّجُوهُ فَيُعَصِّبُوهُ بِالْعِصَابَةِ فَلَمَّا أَبَى اللَّهُ ذَلِكَ بِالْحَقِّ الَّذِي أَعْطَاكَ اللَّهُ شَرِقَ بِذَلِكَ فَذَلِكَ فَعَلَ بِهِ مَا رَأَيْتَ فَعَفَا عَنْهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَكَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَصْحَابُهُ يَعْفُونَ عَنْ الْمُشْرِكِينَ وَأَهْلِ الْكِتَابِ كَمَا أَمَرَهُمْ اللَّهُ وَيَصْبِرُونَ عَلَى الْأَذَى قَالَ اللَّهُ عَزَّ وَجَلَّ وَلَتَسْمَعُنَّ مِنْ الَّذِينَ أُوتُوا الْكِتَابَ مِنْ قَبْلِكُمْ وَمِنْ الَّذِينَ أَشْرَكُوا أَذًى كَثِيرًا الْآيَةَ وَقَالَ اللَّهُ وَدَّ كَثِيرٌ مِنْ أَهْلِ الْكِتَابِ لَوْ يَرُدُّونَكُمْ مِنْ بَعْدِ إِيمَانِكُمْ كُفَّارًا حَسَدًا مِنْ عِنْدِ أَنْفُسِهِمْ إِلَى آخِرِ الْآيَةِ وَكَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَتَأَوَّلُ الْعَفْوَ مَا أَمَرَهُ اللَّهُ بِهِ حَتَّى أَذِنَ اللَّهُ فِيهِمْ فَلَمَّا غَزَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَدْرًا فَقَتَلَ اللَّهُ بِهِ صَنَادِيدَ كُفَّارِ قُرَيْشٍ قَالَ ابْنُ أُبَيٍّ ابْنُ سَلُولَ وَمَنْ مَعَهُ مِنْ الْمُشْرِكِينَ وَعَبَدَةِ الْأَوْثَانِ هَذَا أَمْرٌ قَدْ تَوَجَّهَ فَبَايَعُوا الرَّسُولَ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى الْإِسْلَامِ فَأَسْلَمُوا

৮৯. আবুল ইয়ামান র....... উসামা ইব্‌নে যায়েদ রা.সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্‌ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি গাধার পৃষ্ঠে আরোহণ করেছিলেন, একটি ফাদাকী চাদর তাঁর পরনে ছিল। উসামা ইব্‌নে যায়েদ রা. কে তাঁর পেছনে বসিয়েছিলেন। তিনি বনী হারিছ ইব্‌নে খাযরায গোত্রের অসুস্থ সাদ ইব্‌নে যায়েদ রা. - কে তাঁর পেছনে বসিয়েছিলেন। তিনি বনু হারিছ ইব্‌নে খাযরায গোত্রে অসুস্থ সাদ ইব্‌নে উবাদাহ্‌ রা. কে দেখতে যাচ্ছিলেন। এটা ছিল বদর যুদ্ধের পূর্বেকার ঘটনা। বর্ণনাকারী বলেন যে, যেতে যেতে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এমন একটি মজলিসের কাছে পৌঁছলেন, যেখানে আবদুল্লাহ্‌ ইব্‌নে উবাই ইবনে সালুলও ছিল– সে তখনও ইসলাম গ্রহণ করেনি। সে মজলিসে মুসলিম, মুশরিক, প্রতিমা পূজারী এবং ইয়াহুদী সকল প্রকারের লোক ছিল এবং তথায় আবদুল্লাহ্‌ ইব্‌নে রাওয়াহা রা.ও ছিলেন। জন্তুর পদধূলি

যখন মজলিস ছেয়ে ফেলল, তখন আবদুল্লাহ্ ইব্‌নে উবাই আপন চাদরে নাক ঢেকে ফেলল। তারপর বলল, আমাদের এখানে ধূলো উড়িয়ো না। এরপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এদেরেকে সালাম করেন। তারপর বাহন থেকে অবতরণ করলেন এবং তাদেরকে আল্লাহর প্রতি দাওয়াত দিলেন এবং তাদের কাছে কুরআন মজীদ তিলাওয়াত করলেন। আবদুল্লাহ্ ইব্‌নে উবাই বলল, এই লোকটি! তুমি যা বলছ তা যদি সত্য হয় তাহলে এর চেয়ে উত্তম কিছুই নেই। তবে আমাদের মজলিসে আমাদেরকে জ্বালাতন করবে না। তুমি তোমার তাঁবুতে যাও। যে তোমার কাছে যাবে তাকে তুমি তোমার কথা বলবে। অনন্তর আবদুল্লাহ্ ইব্‌নে রাওয়াহা রা. বললেন, ইয়া রাসূলাল্লাহ! আপনি আমাদের মজলিসে আমাদের কাছে এগুলো বলবেন। কারণ আমরা তা পছন্দ করি। এতে মুসলমান, মুশরিক এবং ইয়াহুদীরা পরস্পর গালাগালি শুরু করল। এমনকি তারা মারামারিতে লিপ্ত হওয়ার উপক্রম হল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদেরকে থামাচ্ছিলেন। অবশেষে তারা থামল। এরপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর জন্তুর পিঠে আরোহণ করে রওয়ানা দিলেন এবং সাদ ইব্‌নে উবাদাহ রা. - এর কাছে গেলেন। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে বললেন, হে সাদ! আবু হুবাব অর্থাৎ, আবদুল্লাহ্ ইব্‌নে উবাই কি বলেছে, তুমি শুনেছ কি! সে এমন বলেছে। সাদ ইব্‌নে উবাদাহ্ রা. বললেন, ইয়া রাসূলাল্লাহ! তাকে ক্ষমা করে দিন। তার দিকে ভ্রুক্ষেপ করবেন না। যিনি আপনার উপর কিতাব নাযিল করেছেন, তাঁর শপথ করে বলছি, আল্লাহ্ আপনার উপর যা নাযিল করেছেন তা সত্য। এতদাঞ্চলের অধিবাসীগণ চুক্তি সম্পাদন করেছিল যে, তাকে রাজমুকুট পরাবে এবং পাগড়িতে ভূষিত করবে (নেতৃত্বের আসনে সমাসীন করবে)। যখন আল্লাহ্ তা'আলা সত্য প্রদানের মাধ্যমে এ পরিকল্পনা অস্বীকার করলেন তখন সে ক্রুদ্ধ ও ক্ষুব্ধ হয়ে উঠে এবং আপনার সাথে সে ব্যবহার করেছে যা আপনি দেখেছেন। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে ক্ষমা করে দিতেন এবং তাদের জ্বালাতনে ধৈর্য ধারণ করতেন। আল্লাহ্ তা'আলা ইরশাদ করেছেন, "তোমাদের পূর্বে যাদেরকে কিতাব দেয়া হয়েছিল তাদের এবং মুশরিকদের নিকট থেকে তোমরা অনেক কষ্টদায়ক কথা শুনবে।"-৩:১৮৬। আল্লাহ্ তা'আলা আরো ইরশাদ করেছেন, "তাদের কাছে সত্য প্রকাশিত হওয়ার পরও কিতাবীদের মধ্যে অনেকেই তোমাদের প্রতি ঈমান আনার পর ঈর্ষামূলক মনোভাববশত আবার তোমাদেরকে সত্য প্রত্যাখ্যানকারীরূপে ফিরে পাওয়ার আকাঙ্ক্ষা করে। তোমরা ক্ষমা কর এবং উপেক্ষা কর, যতক্ষণ না আল্লাহ্ তা'আলা কোন নির্দেশ দেন। আল্লাহ্ সর্ব বিষয়ে সর্বশক্তিমান।"-২ : ১০৯

আল্লাহ্ তা'আলার নির্দেশ মুতাবিক নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ক্ষমার দিকেই প্রত্যাবর্তন করতেন। শেষ পর্যন্ত তাদের সম্পর্কে আল্লাহ্ তা'আলা অনুমতি দিলেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন বদরের যুদ্ধ চালিয়ে গেলেন এবং তাঁর মাধ্যমে আল্লাহ্ তা'আলা কাফের কুরাইশ নেতাদেরকে হত্যা করলেন তখন ইব্‌নে উবাই ইব্‌নে সালূল তার সঙ্গী মুশরিক ও প্রতিমা পূজারিরা বলল, এটাতো এমন একটি ব্যাপার যা বিজয় লাভ করেছে। এরপর তারা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে ইসলামের বায়আত করে জাহেরীভাবে ইসলাম গ্রহণ করল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. সংক্ষেপে জিহাদে ৪১৯ কিতাবুল মারযায় ৮৪৫, লিবাসে ৮৮১- ৮৮২, আদবে ৯১৬, ইসতিযানে ৯২৪, তাফসীরে ৬৫৫- ৬৫৬, এবং মুসলিম প্রমুখ বর্ণনা করেছেন।

قَطِيفَة : কাফ-এর উপর যবর। তোয়া-এর নিচে যের। মোটা চাদর, কম্বল।

فَدَكِيَّةٌ : শব্দটি قَطِيفَة এর সিফাত। অর্থাৎ, ফাদাক-এর দিকে সম্বন্ধযুক্ত। قَطِيفَة : মোটা কাপড়, কম্বল। فدك শব্দটির ফা এবং দাল-এর উপর যবর। এটি মদীনা মুনাওয়ারা থেকে ২ মনযিল দূরে অবস্থিত একটি প্রসিদ্ধ শহর।

يَعُودُ : জুমলায়ে হালিয়া।

فِي بَنِي الْحَارِثِ بْنِ الْخَزْرَ : অর্থাৎ, বনু হারিসের মনযিল বা বাড়িসমূহ। বনু হারিস হল হযরত সাদ ইবনে উবাদা রা.-এর গোষ্ঠী।

এ হাদীসে অনেকগুলো আহকাম রয়েছে– ১. একই সওয়ারীতে অন্যকে পিছনে বসানো জায়েয। ২. বড় কর্তৃক ছোটকে রোগ-ব্যাধিতে দেখতে যাওয়া, তার শুশ্রুষা করা। ৩. মনীষীর জন্য গাধার উপর আরোহন থেকে বিরত না থাকা। ৪. বিনয় প্রকাশ করা। ৫. আরোহণ করে গিয়ে রোগীকে দেখা ও তার শুশ্রুষা করা ইত্যাদি।

ابْنُ سَلُولَ : এখানে ابْنُ শব্দটিতে পেশ। কারণ, এটি আবদুল্লাহর সিফাত, উবাইয়ের সিফাত নয়। কারণ, সালূল হল আবদুল্লাহ ইবনে উবাইয়ের মা। সালূল শব্দটিতে যবর। কারণ এটি গায়রে মুনসারিফ।

أَخْلَاطٌ : হামযার উপর যবর। এটি خلط এর বহুবচন। এখানে এর দ্বারা উদ্দেশ্য আনওয়া বা বিভিন্ন প্রকার।

عَبَدَةِ الْأَوْثَانِ : যের সহকারে। কারণ, এটি وَالْمُشْرِكِينَ থেকে বদল। আবার আতফে বয়ানও হতে পারে।

وَالْمُشْرِكِينَ : এটিকে পুনরায় উল্লেখ করা হয়েছে। এখানে এর কোন মহল নেই। কারণ, এটিকে প্রথমে একবার উল্লেখ করা হয়েছে অতএব দ্বিতীয়বার এর উল্লেখে কোন ফায়দা নেই। আল্লামা কিরমানী র. বলেন, হয়ত কোন কোন কপিতে প্রথমে ছিল আর কোন কপিতে পরে। লিপিকার উভয়টিকে একত্রিত করে ফেলেছেন। আল্লাহ তাআলাই ভাল জানেন।

أَبُو حُبَابٍ : হা-এর উপর পেশ, প্রথম বা এর উপর তাশদীদ নেই। আলিফের পর আরেকটি বা আছে। এটি আবদুল্লাহ ইবনে উবাই-এর উপনাম।

الْبُحَيْرَةِ : তাসগীর। বা-এর উপর পেশ, হা-এর উপর যবর। কাযী ইয়ায র. বলেছেন,মুকাব্বার (বায়ে যবর ও হা'তে যের)। উভয়টির অর্থ এখানে একই। এর দ্বারা উদ্দেশ্য মদীনাবাসী।

عَلَى أَنْ يُتَوِّجُوهُ : অর্থাৎ, তাকে রাজা বানানোর উপর। তাদের রীতি ছিল কাউকে রাজা বা সম্রাট বানালে তার মাথায় মুকুট পরাত।

## بَاب لَا يَحْسَبَنَّ الَّذِينَ يَفْرَحُونَ بِمَا أَتَوْا وَيُحِبُّونَ أَنْ يُحْمَدُوا بِمَا لَمْ يَفْعَلُوا الْآيَةَ বুখারী ৬৫৬

**২৩২৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে সম্বোধিত ব্যক্তি! যারা নিজেরা যা করেছে তাতে আনন্দ প্রকাশ করে এবং নিজেরা যা করেনি এমন কার্যের জন্যে প্রশংসিত হতে ভালবাসে, তারা শাস্তি হতে মুক্তি পাবে, এরূপ তুমি কখনো মনে করবে না। তাদের জন্যে রয়েছে মর্মন্তুদ শাস্তি।"- ৩ : ১৮৮

**حَدَّثَنَا** سَعِيدُ بْنُ أَبِي مَرْيَمَ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ قَالَ حَدَّثَنِي زَيْدُ بْنُ أَسْلَمَ عَنْ عَطَاءِ بْنِ يَسَارٍ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رِجَالًا مِنْ الْمُنَافِقِينَ عَلَى عَهْدِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ إِذَا خَرَجَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِلَى الْغَزْوِ تَخَلَّفُوا عَنْهُ وَفَرِحُوا بِمَقْعَدِهِمْ خِلَافَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَإِذَا قَدِمَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اعْتَذَرُوا إِلَيْهِ وَحَلَفُوا وَأَحَبُّوا أَنْ يُحْمَدُوا بِمَا لَمْ يَفْعَلُوا فَنَزَلَتْ لَا يَحْسَبَنَّ الَّذِينَ يَفْرَحُونَ بِمَا أَتَوْا وَيُحِبُّونَ أَنْ يُحْمَدُوا بِمَا لَمْ يَفْعَلُوا الْآيَةَ

৯০. সাঈদ ইব্‌নে আবু মরিয়ম ...... আবু সাঈদ খুদরী রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যুগে তিনি যখন যুদ্ধে বের হতেন তখন কিছু সংখ্যক মুনাফিক ঘরে বসে থাকত এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বেরিয়ে যাওয়ার পর বসে থাকতে পারায় আনন্দ প্রকাশ করতো এবং যা করেনি তার জন্যে প্রশংসিত হতে ভালবাসত। তখন এ আয়াত নাযিল হল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম মুসলিম র. তাওবায় বর্ণনায় করেছেন।

بِمَقْعَدِهِمْ : অর্থাৎ, তাদের বসা। এখানে মীম মাসদারী।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ أَنَّ عَلْقَمَةَ بْنَ وَقَّاصٍ أَخْبَرَهُ أَنَّ مَرْوَانَ قَالَ لِبَوَّابِهِ اذْهَبْ يَا رَافِعُ إِلَى ابْنِ عَبَّاسٍ فَقُلْ لَئِنْ كَانَ كُلُّ امْرِئٍ فَرِحَ بِمَا أُوتِيَ وَأَحَبَّ أَنْ يُحْمَدَ بِمَا لَمْ يَفْعَلْ مُعَذَّبًا لَنُعَذَّبَنَّ أَجْمَعُونَ

فَقَالَ ابْنُ عَبَّاسٍ وَمَا لَكُمْ وَلِهَذِهِ إِنَّمَا دَعَا النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَهُودَ فَسَأَلَهُمْ عَنْ شَيْءٍ فَكَتَمُوهُ إِيَّاهُ وَأَخْبَرُوهُ بِغَيْرِهِ فَأَرَوْهُ أَنْ قَدْ اسْتَحْمَدُوا إِلَيْهِ بِمَا أَخْبَرُوهُ عَنْهُ فِيمَا سَأَلَهُمْ وَفَرِحُوا بِمَا أُوتُوا مِنْ كِتْمَانِهِمْ ثُمَّ قَرَأَ ابْنُ عَبَّاسٍ وَإِذْ أَخَذَ اللَّهُ مِيثَاقَ الَّذِينَ أُوتُوا الْكِتَابَ كَذَلِكَ حَتَّى قَوْلِهِ يَفْرَحُونَ بِمَا أَتَوْا وَيُحِبُّونَ أَنْ يُحْمَدُوا بِمَا لَمْ يَفْعَلُوا تَابَعَهُ عَبْدُ الرَّزَّاقِ عَنْ ابْنِ جُرَيْجٍ

৯১.ইবরাহীম ইব্‌নে মূসা র....... আলকামা ইব্‌নে ওয়াক্কাস অবহিত করেছেন যে, মারওয়ান র. তাঁর দারোয়ানকে বললেন, নাফি! তুমি ইব্‌নে আব্বাস রা. -এর কাছে গিয়ে বল, যদি প্রাপ্ত বস্তুতে আনন্দিত এবং করেনি এমন কাজ সম্পর্কে প্রশংসিত হতে আশাবাদী প্রত্যেক ব্যক্তিই শাস্তিপ্রাপ্ত হয় তাহলে তাবৎ মানুষই শাস্তিপ্রাপ্ত হবে। ইব্‌নে আব্বাস রা. বললেন, এর সাথে তোমাদের সাথে কিসের সম্পর্ক? এ নিয়ে তোমাদের মাথা ঘামানো একটা অবান্তর ব্যাপার। একদা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইয়াহুদীদেরকে ডেকে এ বিষয়ে জিজ্ঞেস করেছিলেন, তাতে তারা সত্য গোপন করে বিপরীত তথ্য দিয়েছিল। এতদসত্ত্বেও তারা প্রদত্ত উত্তরের বিনিময়ে প্রশংসা লাভের আশা করেছিল এবং তাদের সত্য গোপন করার জন্যে উল্লাসিত হয়েছিল। তারপর ইব্‌নে আব্বাস রা. তিলাওয়াত করলেন-

وَإِذْ أَخَذَ اللَّهُ مِيثَاقَ الَّذِينَ أُوتُوا الْكِتَابَ كَذَلِكَ حَتَّى قَوْلِهِ يَفْرَحُونَ بِمَا أَتَوْا وَيُحِبُّونَ أَنْ يُحْمَدُوا بِمَا لَمْ يَفْعَلُوا

"স্মরণ করুন, যাদেরকে কিতাব দেয়া হয়েছিল আল্লাহ্ তাদের প্রতিশ্রুত নিয়েছিলেন, তোমরা এটা মানুষের কাছে স্পষ্টভাবে প্রকাশ করবে এবং তা গোপন করবে না। এরপর ও নিজেরা যা করেছে তাতে আনন্দ প্রকাশ করে এবং যা করেনি এমন কাজের জন্যে মর্মন্তুত শাস্তি রয়েছে।"-৩ : ১৮৭-১৮৮ বর্ণনাকারী আবুদর রাযযাক র. ইব্‌নে জুরায়জ র. থেকে অনুরূপ বর্ণনা করেছেন।

تَابَعَهُ عَبْدُ الرَّزَّاقِ عَنْ ابْنِ جُرَيْجٍ : অর্থাৎ, আবদুর রাযযাক হিশামের মুতাবা'আত (অনুসরণ) করেছেন ইবনে জুরাইজ থেকে।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ইমাম বুখারী র.-এর উদ্দেশ্য হল আয়াতে কারীমার শানে নুযুল সংক্রান্ত অন্যান্য রেওয়ায়াত পেশ করা। প্রথম রেওয়ায়াতটি ছিল হযরত আবু সাঈদ খুদরী রা.-এর। যাদ্বারা বুঝা গেল যে, আয়াতটির সম্পর্ক মুনাফিকদের সাথে। অর্থাৎ, আয়াত অবতীর্ণ হবার কারণ বা প্রেক্ষাপট হল, যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিহাদে যেতেন তখন মুনাফিকরা ওযর আপত্তি দেখিয়ে তাঁর সাথে যেত না এবং তারা হলফ করে বলত যে, আমরা আন্তরিকভাবেই (আপনার) সাথে যেতে চাচ্ছিলাম কিন্তু বিশেষ বাধ্য-বাধকতার কারণে বিরত থাকতে হল। সে সব মুনাফিক সম্পর্কেই এ আয়াত অবতীর্ণ হয়।

কিন্তু আলকামা ইবনে ওয়াক্কাস লাইসী সূত্রে বর্ণিত রেওয়ায়াত দ্বারা বুঝা গেল আয়াতের সম্পর্ক ইয়াহুদীদের সাথে।

হাফিজ আসকালানী র. লিখেছেন যে, উভয় রেওয়ায়াতের মাঝে এভাবে সামঞ্জস্য বিধান করা যায় যে, আয়াতের সম্পর্ক উভয় দল (মুনাফিক ও ইয়াহুদী)−এর সাথে। অর্থাৎ, দুটি ঘটনা একই সময় ঘটেছে। আয়াতটি উভয় দল সম্পর্কে অবতীর্ণ হয়েছে।

**حَدَّثَنَا** ابْنُ مُقَاتِلٍ أَخْبَرَنَا الْحَجَّاجُ عَنْ ابْنِ جُرَيْجٍ أَخْبَرَنِي ابْنُ أَبِي مُلَيْكَةَ عَنْ حُمَيْدِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ بْنِ عَوْفٍ أَنَّهُ أَخْبَرَهُ أَنَّ مَرْوَانَ بِهَذَا

৯২. ইব্‌নে মুকাতিল র....... হুমাইদ ইব্‌নে আবদুর রহমান ইব্‌নে আউফ রা. অবহিত করেছেন যে, মারওয়ান এ হাদীস বর্ণনা করেছেন।

ব্যাখ্যা : এটি উপরোক্ত হাদীসের আরেকটি সনদ।

أَنَّ مَرْوَانَ بِهَذَا : অর্থাৎ, মারওয়ান এ হাদীসটি আমাদের নিকট বর্ণনা করেছেন। ইমাম বুখারী র. সে মতন বা মূল পাঠটি বর্ণনা করেননি। অবশ্য ইমাম মুসলিম র, প্রমুখ সে মূলপাঠটি বর্ণনা করেছেন।

আয়াতের তরজমা এ অনুচ্ছেদের হাদীসের অধীনে আসবে।

## بَاب قَوْلِهِ إِنَّ فِي خَلْقِ السَّمَوَاتِ وَالْأَرْضِ وَاخْتِلَافِ اللَّيْلِ وَالنَّهَارِ لَآيَاتٍ لِأُولِي الْأَلْبَابِ বুখারী ৬৫৬

**২৩২৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আকাশমণ্ডল এবং পৃথিবীর সৃষ্টিতে, দিবস ও রাত্রির পরিবর্তনে নিদর্শনাবলি রয়েছে বোধশক্তি সম্পন্ন লোকদের জন্যে।"-৩ : ১৯০

**حَدَّثَنَا** سَعِيدُ بْنُ أَبِي مَرْيَمَ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ قَالَ أَخْبَرَنِي شَرِيكُ بْنُ عَبْدِ اللَّهِ بْنِ أَبِي نَمِرٍ عَنْ كُرَيْبٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ بِتُّ عِنْدَ خَالَتِي مَيْمُونَةَ فَتَحَدَّثَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَعَ أَهْلِهِ سَاعَةً ثُمَّ رَقَدَ فَلَمَّا كَانَ ثُلُثُ اللَّيْلِ الْآخِرُ قَعَدَ فَنَظَرَ إِلَى السَّمَاءِ فَقَالَ إِنَّ فِي خَلْقِ السَّمَوَاتِ وَالْأَرْضِ وَاخْتِلَافِ اللَّيْلِ وَالنَّهَارِ لَآيَاتٍ لِأُولِي الْأَلْبَابِ ثُمَّ قَامَ فَتَوَضَّأَ وَاسْتَنَّ فَصَلَّى إِحْدَى عَشْرَةَ رَكْعَةً ثُمَّ أَذَّنَ بِلَالٌ فَصَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ خَرَجَ فَصَلَّى الصُّبْحَ

৯৩. সাঈদ ইব্‌নে আবু মরিয়ম র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, অমি আমার খালাম্মা হযরত মায়মূনা রা. -এর কাছে রাত্রি যাপন করেছিলাম। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর পরিবারবর্গের সাথে কিছুক্ষণ আলাপ-আলোচনা করে শুয়ে পড়লেন। তারপর রাত্রির শেষ তৃতীয়াংশে তিনি উঠলেন এবং আসমানের প্রতি তাকিয়ে তিলাওয়াত করলেন- إِنَّ فِي خَلْقِ السَّمَوَاتِ وَالْأَرْضِ وَاخْتِلَافِ اللَّيْلِ وَالنَّهَارِ لَآيَاتٍ لِأُولِي الْأَلْبَابِ এরপর দাঁড়ালেন এবং ওযু করে মিসওয়াক করে এগার রাক'আত নামায আদায় করলেন। তারপর বের হয়ে ফজরের নামায আদায় করলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি আবওয়াবুল বিতরে ১৩৫ পৃষ্ঠায় এসেছে।

## بَاب الَّذِينَ يَذْكُرُونَ اللَّهَ قِيَامًا وَقُعُودًا وَعَلَى جُنُوبِهِمْ وَيَتَفَكَّرُونَ فِي خَلْقِ السَّمَوَاتِ وَالْأَرْضِ বুখারী ৬৫৭

**২৩২৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যারা দাঁড়িয়ে, বসে এবং শুয়ে আল্লাহকে স্মরণ করে এবং আকাশমণ্ডল ও পৃথিবীর সৃষ্টি সম্বন্ধে চিন্তা করে।"-৩ : ১৯১। আয়াতে কারীমার তরজমা হাদীসের অধীনেও আসবে ইনশাআল্লাহ।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ مَهْدِيٍّ عَنْ مَالِكِ بْنِ أَنَسٍ عَنْ مَخْرَمَةَ بْنِ سُلَيْمَانَ عَنْ كُرَيْبٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ بِتُّ عِنْدَ خَالَتِي مَيْمُونَةَ فَقُلْتُ لَأَنْظُرَنَّ إِلَى صَلَاةِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَطُرِحَتْ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وِسَادَةٌ فَنَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي طُولِهَا فَجَعَلَ يَمْسَحُ النَّوْمَ عَنْ وَجْهِهِ ثُمَّ قَرَأَ الْآيَاتِ الْعَشْرَ الْأَوَاخِرَ مِنْ آلِ عِمْرَانَ حَتَّى خَتَمَ ثُمَّ أَتَى شَنًّا مُعَلَّقًا فَأَخَذَهُ فَتَوَضَّأَ ثُمَّ قَامَ يُصَلِّي فَقُمْتُ فَصَنَعْتُ مِثْلَ مَا صَنَعَ ثُمَّ جِئْتُ فَقُمْتُ إِلَى جَنْبِهِ فَوَضَعَ يَدَهُ عَلَى رَأْسِي ثُمَّ أَخَذَ بِأُذُنِي فَجَعَلَ يَفْتِلُهَا ثُمَّ صَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ صَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ صَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ صَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ صَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ أَوْتَرَ

৯৪. আলী ইব্‌নে আবদুল্লাহ র....... আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আমার খালাম্মা হযরত মায়মূনা রা. -এর নিকট রাত্রি যাপন করি। আমি মনে স্থির করলাম যে, অবশ্যই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নামায আদায় দেখব। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর জন্য একটি বিছানা বিছিয়ে দেয়া হল। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সেটার লম্বালম্বি দিকে নিদ্রামগ্ন হলেন। এরপর জাগ্রত হয়ে মুখমণ্ডল থেকে ঘুমের রেশ মুছতে লাগলেন এবং সূরা আলে ইমরানের শেষ দশ আয়াত তিলাওয়াত করে তা সমাপ্ত করলেন। তারপর ঝুলন্ত একটি পুরাতন মশকের পানিপাত্রের নিকটে এসে তা নিলেন এবং ওযু করে নামাযে দাঁড়ালেন, আমি দাঁড়িয়ে তিনি যা যা করছিলেন তা তা করলাম। তারপর আমি এসে তার পার্শ্বে দাড়ালাম। তিনি আমার মাথায় হাত রাখলেন, তারপর আমার কান ধরে মলতে লাগলেন। তারপর দু'রাক'আত, তারপর দু'রাক'আত, তারপর দু'রাক'আত, তারপর দু'রাক'আত, তারপর দু'রাক'আত নামায আদায় করলেন এবং তারপর বিতরের নামায আদায় করলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল খুঁজে বের করা যায় ثُمَّ قَرَأَ الْآيَاتِ الْعَشْرَ الْأَوَاخِرَ مِنْ آلِ عِمْرَانَ বাক্যে।

হাদীসটি আবওয়াবুল বিতরে এসেছে। যেমন পূর্ববর্তী অনুচ্ছেদে এসেছে। যেমনটি আমরা পূর্ববর্তী অনুচ্ছেদে বলেছি।

شَنًّا : শীন-এর উপর যবর, নূন-এর উপর তাশদীদ (চর্মনির্মিত পানিপাত্র)।

## বুখারী ৬৫৭ بَاب رَبَّنَا إِنَّكَ مَنْ تُدْخِلْ النَّارَ فَقَدْ أَخْزَيْتَهُ وَمَا لِلظَّالِمِينَ مِنْ أَنْصَارٍ

**২৩২৯. অনুচ্ছেদ** : আল্লাহ্ তা'আলার বাণী : "হে আমাদের রব! যাকে আপনি অগ্নিতে নিক্ষেপ করলেন তাকে তো আপনি নিশ্চয় হেয় করলেন এবং জালিমদের কোন সাহায্যকারী নেই।"-৩ : ১৯২

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مَعْنُ بْنُ عِيسَى حَدَّثَنَا مَالِكٌ عَنْ مَخْرَمَةَ بْنِ سُلَيْمَانَ عَنْ كُرَيْبٍ مَوْلَى عَبْدِ اللَّهِ بْنِ عَبَّاسٍ أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ عَبَّاسٍ أَخْبَرَهُ أَنَّهُ بَاتَ عِنْدَ مَيْمُونَةَ زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهِيَ خَالَتُهُ قَالَ فَاضْطَجَعْتُ فِي عَرْضِ الْوِسَادَةِ وَاضْطَجَعَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَهْلُهُ فِي طُولِهَا فَنَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى انْتَصَفَ اللَّيْلُ أَوْ قَبْلَهُ بِقَلِيلٍ أَوْ بَعْدَهُ بِقَلِيلٍ ثُمَّ اسْتَيْقَظَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَجَعَلَ يَمْسَحُ النَّوْمَ عَنْ وَجْهِهِ بِيَدَيْهِ ثُمَّ قَرَأَ الْعَشْرَ الْآيَاتِ الْخَوَاتِمَ مِنْ سُورَةِ آلِ عِمْرَانَ ثُمَّ قَامَ إِلَى شَنٍّ مُعَلَّقَةٍ فَتَوَضَّأَ مِنْهَا فَأَحْسَنَ وُضُوءَهُ ثُمَّ قَامَ يُصَلِّي فَصَنَعْتُ مِثْلَ مَا صَنَعَ ثُمَّ ذَهَبْتُ فَقُمْتُ إِلَى جَنْبِهِ فَوَضَعَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَدَهُ الْيُمْنَى عَلَى رَأْسِي وَأَخَذَ بِأُذُنِي بِيَدِهِ الْيُمْنَى يَفْتِلُهَا فَصَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ أَوْتَرَ ثُمَّ اضْطَجَعَ حَتَّى جَاءَهُ الْمُؤَذِّنُ فَقَامَ فَصَلَّى رَكْعَتَيْنِ خَفِيفَتَيْنِ ثُمَّ خَرَجَ فَصَلَّى الصُّبْحَ

৯৫. আলী ইব্‌নে আবদুল্লাহ ....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন যে, তিনি মায়মূনা রা. -এর নিকট রাত্রি যাপন করেন, তিনি হলেন তাঁর খালাম্মা। ইব্‌নে আব্বাস রা. বলেন, আমি বিছানায় আড়াআড়িভাবে শুয়েছিলাম আর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং তার পরিবারবর্গ লম্বালম্বি দিকে শুয়েছিলেন। অর্ধরাত্রি কিংবা এর সামান্য পূর্ব অথবা সামান্য পর পর্যন্ত রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ঘুমালেন। তারপর তিনি জাগ্রত হলেন। এরপর দু'হাত দিয়ে মুখ থেকে ঘুমের আবেশ মুছতে লাগলেন। তারপর সূরা আলে ইমরানের শেষ দশ আয়াত তিলাওয়াত করলেন। তারপর ঝুলন্ত একটি পুরাতন মশকের কাছে গেলেন এবং তা থেকে পরিপাটিভাবে ওযু করলেন। এরপর নামাযে দাঁড়ালেন। তিনি যা যা করেছিলেন আমিও দাড়িয়ে ঠিক তা করলাম। তারপর গিয়ে তার পার্শ্বে দাঁড়ালাম। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর ডান হাত আমার মাথায় রেখে আমার ডান কান ধরে মলতে লাগলেন। এরপর তিনি দু'রাক'আত, তারপর দু'রাক'আত, তারপর দু'রাক'আত, তারপর দু'রাক'আত নামায আদায় করলেন এবং তারপর আদায় করলেন বিতরের নামায । তারপর তিনি একটু শুয়ে পড়লেন। অবশেষে মুয়াযযিন আসল, তিনি হালকাভাবে দু'রাক'আত নামায আদায় করলেন। এরপর বের হলেন এবং ফজরের নামায আদায় করলেন।

**ব্যাখ্যা** : এ হাদীসটি সাবেক হাদীসের মতই। উভয় হাদীসে শায়খও একই অর্থাৎ, আলী ইবনে মাদীনী।

## বুখারী ৬৫৭ بَاب رَبَّنَا إِنَّنَا سَمِعْنَا مُنَادِيًا يُنَادِي لِلْإِيمَانِ الْآيَةَ

**২৩৩০. অনু** : আল্লাহ তা'আলার বাণী : "হে আমাদের রব! আমরা এক ঘোষককে ঈমানের ঘোষনা দিতে শুনেছি।"

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ عَنْ مَالِكٍ عَنْ مَخْرَمَةَ بْنِ سُلَيْمَانَ عَنْ كُرَيْبٍ مَوْلَى ابْنِ عَبَّاسٍ أَنَّ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَخْبَرَهُ أَنَّهُ بَاتَ عِنْدَ مَيْمُونَةَ زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهِيَ خَالَتُهُ قَالَ فَاضْطَجَعْتُ فِي عَرْضِ الْوِسَادَةِ وَاضْطَجَعَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَهْلُهُ فِي طُولِهَا فَنَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى إِذَا انْتَصَفَ اللَّيْلُ أَوْ قَبْلَهُ بِقَلِيلٍ أَوْ بَعْدَهُ بِقَلِيلٍ اسْتَيْقَظَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَجَلَسَ يَمْسَحُ النَّوْمَ عَنْ وَجْهِهِ بِيَدِهِ ثُمَّ قَرَأَ الْعَشْرَ الْآيَاتِ الْخَوَاتِمَ مِنْ سُورَةِ آلِ عِمْرَانَ ثُمَّ قَامَ إِلَى شَنٍّ مُعَلَّقَةٍ فَتَوَضَّأَ مِنْهَا فَأَحْسَنَ وُضُوءَهُ ثُمَّ قَامَ يُصَلِّي قَالَ ابْنُ عَبَّاسٍ فَقُمْتُ فَصَنَعْتُ مِثْلَ مَا صَنَعَ ثُمَّ ذَهَبْتُ فَقُمْتُ إِلَى جَنْبِهِ فَوَضَعَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَدَهُ الْيُمْنَى عَلَى رَأْسِي وَأَخَذَ بِأُذُنِي الْيُمْنَى يَفْتِلُهَا فَصَلَّى رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ رَكْعَتَيْنِ ثُمَّ أَوْتَرَ ثُمَّ اضْطَجَعَ حَتَّى جَاءَهُ الْمُؤَذِّنُ فَقَامَ فَصَلَّى رَكْعَتَيْنِ خَفِيفَتَيْنِ ثُمَّ خَرَجَ فَصَلَّى الصُّبْحَ

৯৬. কুতায়বা ইব্‌নে র....... . সূত্রে বর্ণিত, ইব্‌নে আব্বাস রা. তাকে অবহিত করেছেন যে, তিনি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিনী হযরত মায়মূনা রা. -এর নিকট রাত্রি যাপন করেছিলেন। মায়মূনা রা. হলেন তাঁর খালাম্মা। তিনি বলেন, আমি বিছানার প্রস্থের দিকে শুয়েছিলাম এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও তাঁর পরিবারবর্গ দৈর্ঘ্যের দিকে শুয়েছিলেন। এরপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিদ্রামগ্ন হলেন। অর্ধরাত্রি কিংবা এর সামান্য আগে কিংবা সামান্য পরক্ষণে তিনি ঘুম থেকে জেগে উঠলেন এবং মুখ থেকে ঘুমের আবেশ মুছতে মুছতে বসলেন। তারপর সূরা আলে ইমরানের শেষ দশ আয়াত তিলাওয়াত করলেন। তারপর ঝুলন্ত একটি পুরাতন মশকের নিকট গিয়ে তা থেকে ভালভাবে ওযু করলেন। এরপর নামাযে দাঁড়ালেন। ইব্‌নে আব্বাস রা. বলেন, আমিও দাঁড়ালাম। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর ডান হাত আমার মাথায় রেখে আমার ডান কান মলতে শুরু করলেন। তারপর তিনি দু'রাক'আত করে ছয়বারে বার রাক'আত নামায আদায় করলেন। তারপর তিনি আদায় করলেন বিতরের নামায । শেষে মুয়াযযিন ফজরের আযান দিলে তিনি উঠে দাঁড়িয়ে সংক্ষিপ্ত কিরাআতে দু রাক'আত নামায আদায় করলেন। তারপর হুজরা থেকে বের হয়ে ফজরের নামায আদায় করলেন।

**ব্যাখ্যা :** এটি অন্য শায়খ থেকে সাবেক হাদীসই।

**বুখারী ৬৫৭**

## سُورَةُ النِّسَاءِ
## সূরা নিসা

আয়াত ১৭৬, রুকূ ২

একটি আয়াত ছাড়া পূর্ণ সূরাটি মাদানী। সে একটি আয়াত মক্কা বিজয়ের বছর মক্কায় অবতীর্ণ হয়েছে হযরত উসমান ইবনে আবু তালহা রা. সম্পর্কে। সে আয়াতটি হল- انَّ اللهَ يَأمُرُكُمْ اَنْ تُؤَدُّوْا الْاَمَانَاتِ اِلٰي اَهْلِهَا

قَالَ ابْنُ عَبَّاسٍ يَسْتَنْكِفُ يَسْتَكْبِرُ قِوَامًا قِوَامُكُمْ مِنْ مَعَايِشِكُمْ لَهُنَّ سَبِيلًا يَعْنِي الرَّجْمَ لِلثَّيِّبِ وَالْجَلْدَ لِلْبِكْرِ وَقَالَ غَيْرُهُ مَثْنَى وَثُلَاثَ يَعْنِي اثْنَتَيْنِ وَثَلَاثًا وَأَرْبَعًا وَلَا تُجَاوِزُ الْعَرَبُ رُبَاعَ

ইবনে 'আব্বাস রা. বলেন, يَسْتَنْكِفُ অর্থ অহংকার করে। قِوَامًا – তোমাদের জীবিকার্জনের মাধ্যমে। لَهُنَّ سَبِيلًا - বিবাহিতার জন্য প্রস্তর নিক্ষেপ- রজম আর কুমারীর জন্য বেত্রাঘাত। তিনি ব্যতীত অন্যান্য তাফসীরকারক বলেন, مَثْنَى وَثُلَاثَ অর্থাৎ, দুই, তিন এবং চার; আরবগণ رُبَاعَ শব্দকে অতিক্রম করে না- এর বেশি ব্যবহার করে না।

قَالَ ابْنُ عَبَّاسٍ يَسْتَنْكِفُ يَسْتَكْبِرُ : এখানে لَنْ يَسْتَنْكِفَ الْمَسِيحُ أَنْ يَكُونَ عَبْدًا لِلَّهِ وَلَا الْمَلَائِكَةُ الْمُقَرَّبُونَ আয়াতের দিকে ইঙ্গিত। অর্থাৎ, ঈসা মাসীহ আ. ও নৈকট্য প্রাপ্ত ফিশিতারা আল্লাহর বান্দা হতে লজ্জাবোধ করে না। যে আল্লাহর দাসত্বকে লজ্জাজনক মনে করবে ও অহংকার করবে, তবে তার পরিনতি শুনে নাও) আল্লাহ তাআলা সবাইকে নিজের কাছে সমবেত করবেন (হিসাব গ্রহণের জন্য)।

হযরত ইবনে আব্বাস রা. يَسْتَنْكِفُ এর তাফসীর করেছেন يَسْتَكْبِرُ দ্বারা। যেমন আয়াতে কারীমায় يَسْتَكْبِرُ -এর আতফে তাফসীরী দ্বারা স্পষ্ট হয়ে যায়। استنكاف এর আসল অর্থ হল লজ্জাজনক মনে করা, তুচ্ছ মনে করে অবাধ্যতা করা।

قِوَامًا قِوَامُكُمْ مِنْ مَعَايِشِكُمْ : এখানে وَلَا تُؤْتُوا السُّفَهَاءَ أَمْوَالَكُمُ الَّتِي جَعَلَ اللَّهُ لَكُمْ قِيَامًا وَارْزُقُوهُمْ فِيهَا وَاكْسُوهُمْ আয়াতের দিকে ইঙ্গিত।-পারা-৪, রুকু-১২

"তোমরা কমআক্বলদেরকে তাদের সে সম্পদ দিও না যেগুলোকে আল্লাহ তাআলা তোমাদের সবার জীবিকা নির্বাহের উপকরণ বানিয়েছেন এবং সে সম্পদ থেকে তাদের খাওয়াতে পরাতে থাক এবং তাদের সাথে নিয়ম মাফিক কথা বলতে থাক।"

আবু উবাইদা বলেছেন, قِوَامًا এবং قياما এর অর্থ এক। অর্থাৎ, যদ্বারা কোন জিনিসের বেঁচে থাকা বা অস্তিত্ব নির্ভরশীল অথবা যদ্বারা কোন জিনিস দুরুস্ত হয়। মালকে قياما এজন্য বলা হয় যে এর দ্বারা জীবিকা নির্বাহ হয়। قياما আসলে ছিল قِوَامًا। এখানে ওয়াও এর পূর্বে যের থাকার কারণে ওয়াওকে ইয়া দ্বারা পরিবর্তন করা হয়েছে। قياما হয়ে গেছে।

وَاللَّاتِي يَأْتِينَ الْفَاحِشَةَ مِنْ نِسَائِكُمْ فَاسْتَشْهِدُوا عَلَيْهِنَّ أَرْبَعَةً مِنْكُمْ এখানে : لَهُنَّ سَبِيلًا يَعْنِي الرَّجْمَ لِلثَّيِّبِ وَالْجَلْدَ لِلْبِكْرِ
(১৫) فَإِنْ شَهِدُوا فَأَمْسِكُوهُنَّ فِي الْبُيُوتِ حَتَّى يَتَوَفَّاهُنَّ الْمَوْتُ أَوْ يَجْعَلَ اللَّهُ لَهُنَّ سَبِيلًا আয়াতের দিকে ইঙ্গিত।

অর্থাৎ, "তোমাদের স্ত্রীদের মধ্য হতে যারা অশ্লীল কাজ (জিনা) করে তাদের ব্যাপারে নিজেদের (জ্ঞানবান, বালিগ ও আযাদ পুরুষদের) মধ্য থেকে চারজনকে সাক্ষী বানাও। অতঃপর যদি তারা সাক্ষ্য দান করে তবে তোমরা তাদেরকে ঘরে অবরুদ্ধ রাখ যতক্ষণ না তাদের মৃত্যু হয় অথবা আল্লাহ তাদের জন্য অন্য কোন পন্থা নির্ধারণ করে দেন।"

হযরত ইবনে আব্বাস রা. لَهُنَّ سَبِيلًا এর তাফসীরে বলেন, ইসলামের প্রাথমিক দিকে ঘরে আবদ্ধ রাখার হুকুম ছিল। পরবর্তীতে এ হুকুম রহিত হয়ে গেছে। আল্লাহ তা'আলা অন্য হুকুম বাতলে দিয়েছেন অর্থাৎ, الرَّجْمَ لِلثَّيِّبِ وَالْجَلْدَ لِلْبِكْرِ তথা বিবাহিতের জন্য প্রস্তরাঘাতে হত্যা আর অবিবাহিতের জন্য বেত্রাঘাত।

**জিনায় চার সাক্ষীর প্রয়োজন ও হিকমত**

জিনার সাক্ষীদের ব্যাপারে শরীয়ত দুধরনের কঠোরতা আরোপ করেছে। কারণ এটি অনেক গুরুত্বপুর্ণ বিষয়। যার ফলে ইযযত আবরু আহত হয়। খান্দানের লজ্জার বিষয় সামনে আসে। প্রথমত তো এ শর্তারোপ করেছে যে, এ ক্ষেত্রে সাক্ষী কেবল পুরুষদের হবে, মহিলাদের সাক্ষী ধর্তব্য হবে না। দ্বিতীয়ত ৪জন সাক্ষী জরুরী সাব্যস্ত করা হয়েছে। স্পষ্ট বিষয় এটি অনেক কঠোর শর্ত। এর অস্তিত্ব একেবারেই বিরল। এই কঠোরতা এজন্য আরোপ করা হয়েছে যাতে স্বামীর মা অথবা স্ত্রী বা বোন ব্যক্তিগত শত্রুতা বা মনোমালিন্যের কারণে খামাখা অভিযোগ না করে অথবা অন্যান্য অশুভাকাংখী কোন লোক শত্রুতার কারণে ইলযাম ও তোহমত লাগানোর ধৃষ্টতা না দেখাতে পারে। কারণ যদি চারজনের কম লোক জিনার সাক্ষী দেয় তবে তাদের সাক্ষী গ্রহণযোগ্য বা ধর্তব্য হবে না। এমতাবস্থায় বাদী এবং সাক্ষী সবাইকে মিথ্যুক সাব্যস্ত করা হয় এবং একজন মুসলমানের বিরুদ্ধে ইলযাম লাগানোর কারণে তাদের উপর দণ্ডবিধি তথা তোহমত দানের হদ লাগানো হয়। সুরা নূরে আল্লাহ তা'আলার সুস্পষ্ট বাণী রয়েছে – لَوْلَا جَاءُوا عَلَيْهِ بِأَرْبَعَةِ شُهَدَاءَ فَإِذْ لَمْ يَأْتُوا بِالشُّهَدَاءِ فَأُولَئِكَ عِنْدَ اللَّهِ هُمُ الْكَاذِبُونَ (১৩) অর্থাৎ, যারা চার সাক্ষী পেশ করতে না পারবে তারা মিথ্যাবাদী।

কোন কোন আকাবির চার সাক্ষীর প্রয়োজনের হিকমত বর্ণনা করেছেন যে, এ ব্যাপারে যেহেতু দুব্যক্তি– নারী পুরুষ অপকর্মে লিপ্ত হয় সেহেতু একটি ব্যাপার মূলত দুটি ব্যাপারের পর্যায়ভুক্ত। বস্তুতঃ প্রতিটি ব্যাপারের দাবী হল দুটি সাক্ষী। এজন্যই চারজন সাক্ষী জরুরী হবে।

وَقَالَ غَيْرُهُ مَثْنَى وَثُلَاثَ يَعْنِي اثْنَتَيْنِ وَثَلَاثًا وَأَرْبَعًا وَلَا تُجَاوِزُ الْعَرَبُ رُبَاعَ

ইবনে আব্বাস রা. ছাড়া অন্য কেউ তথা আবু উবায়দা বলেন, فَانْكِحُوا مَا طَابَ لَكُمْ مِنَ النِّسَاءِ مَثْنَى وَثُلَاثَ وَرُبَاعَ আয়াতে উদ্দেশ্য হল দুজন, তিনজন ও চারজন। আরবগণ এ ওজন তথা رُبَاعَ (চারজন)-এর সামনে অগ্রসর হন না।

আল্লামা আইনী র. বলেন, আবু উবায়দা র. যে مَثْنَى এর তাফসীর اثْنَتَيْنِ (দুজন) ثُلَاثَ এর তাফসীর ثَلَاثًا 'তিনজন' رُبَاعَ, أَرْبَعًا 'চারজন' দ্বারা করেছেন তা সমীচীন নয়। বরং বিশুদ্ধ অর্থ দ্বিগুণ হবে। অর্থাৎ, مَثْنَى এর অর্থ (দুজন দুজন) ثُلَاثَ এর অর্থ (তিনজন তিনজন) এবং رُبَاعَ – এর অর্থ 'চারজন চারজন' দ্বারা করা উচিত ছিল। অতঃপর নিজেই উত্তর দেন যে, প্রসিদ্ধির উপর নির্ভর করে শুধু একবারের কথা বলে ক্ষান্ত হয়েছেন।

সংখ্যাগরিষ্ঠ নাহবী তথা আরবী ব্যাকরণবিদের মতে, مَثْنَى وَثُلَاثَ و رباعَ আদল এবং ওয়াসফের কারণে গায়রে মুনসারিফ।

## বুখারী ৬৫৮ بَاب وَإِنْ خِفْتُمْ أَنْ لَا تُقْسِطُوا فِي الْيَتَامَى

**২৩৩১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আর যদি তোমরা আশংকা কর যে, ইয়াতীম মেয়েদের প্রতি সুবিচার করতে পারবে না, তবে (ইয়াতীম মেয়েদের বিয়ে করবে না। বরং বিয়ে করবে অন্য) নারীদের মধ্যে যাকে তোমাদের ভাল লাগে।'-নিসা ৪:৩

**ব্যাখ্যা :** জাহিলী যুগে যাদের তত্ত্বাবধানে ইয়াতীম মেয়েরা থাকত এবং তাদের মালিকাধীন সম্পদ ও জমি-জিরাত থাকত তাদের অভিভাবকরা এই করত যে, তারা তাদের বিয়ে করত অথবা তাদের সন্তানদের তাদের সাথে বিয়েতে আবদ্ধ করাত এবং মোহরের ক্ষেত্রে নূন্যতম পরিমাণ নির্ধারণ করত। যেভাবে ইচ্ছা তাদের রাখত। কারণ তারাই ছিল তাদের অভিভাবক, তাদের পিতা থাকত না, যারা তাদের অধিকারের পূর্ণ তত্ত্বাবধান করতে পারত এবং তাদের দাম্পত্য জীবনের প্রতিটি দিকের প্রতি নজর আর সফলতার পূর্ণাঙ্গ ব্যবস্থা করে তাদের বিয়ে দিত। অতিরিক্ত ব্যাখ্যা আয়াতে কারীমার শানে নুযুল দ্বারা হবে। অনুচ্ছেদের অধীনে হাদীস আসছে। তার বাগানে এবং অভিভাবকের সম্পদে সে ইয়াতীম কন্যা শরীক ছিল।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ عَنْ ابْنِ جُرَيْجٍ قَالَ أَخْبَرَنِي هِشَامُ بْنُ عُرْوَةَ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَنَّ رَجُلًا كَانَتْ لَهُ يَتِيمَةٌ فَنَكَحَهَا وَكَانَ لَهَا عَذْقٌ وَكَانَ يُمْسِكُهَا عَلَيْهِ وَلَمْ يَكُنْ لَهَا مِنْ نَفْسِهِ شَيْءٌ فَنَزَلَتْ فِيهِ وَإِنْ خِفْتُمْ أَنْ لَا تُقْسِطُوا فِي الْيَتَامَى أَحْسِبُهُ قَالَ كَانَتْ شَرِيكَتَهُ فِي ذَلِكَ الْعَذْقِ وَفِي مَالِهِ

৯৭. ইবরাহীম ইব্‌নে মূসা র....... আয়েশা রা. সূত্রে বর্ণিত, এক ব্যক্তির তত্ত্বাবধানে একজন ইয়াতিম বালিকা ছিল। এরপর সে তাকে বিয়ে করল, সে বালিকার একটি বাগান ছিল। তার অন্তরে ঐ বালিকার প্রতি কোন আকর্ষণ না থাকা সত্ত্বেও বাগানের কারণে সে ঐ বালিকাটিকে বিবাহ করে রেখে দিতে চায়। এ সম্পর্কে আয়াত অবতীর্ণ হয়। আর যদি আশংকা কর যে, ইয়াতীম মেয়েদের প্রতি সুবিচার করতে পারবে না। আমার ধারণা, উরওয়া বলেন, ইয়াতীম বালিকাটি সে বাগান ও মালের মধ্যে শরীক ছিল।

أَحْسِبُهُ : হিশাম বলেন,আমার মনে হয় উরওয়া বলেছেন, এ বাগানে ও এর অভিভাবকের সম্পদে সে ইয়াতীম কন্যা শরীকের মর্যাদা রাখত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আল্লামা কাসতাল্লানী র. বলেন, أَحْسِبُهُ এর প্রবক্তা হলেন হিশাম ইবনে ইউসুফ, যিনি ইবনে জুরাইজের শিষ্য। عَـــذْقٌ আইন-এর উপর যবর, যাল সাকিন। ফলদার খেজুর গাছ। এবং বহুবচন اعـــذق। العـــذاق এর অর্থ আঙ্গুরের গুচ্ছ, খেজুরের খোসা। বহুবচন عذوق-اعذاق এমনিভাবে عذق (আইন এর নিচে যের)-এর অর্থ- 'ইযযত'ও আসে।

وَكَانَ يُمْسِكُهَا عَلَيْهِ : অর্থাৎ, লোকটি সে ইয়াতীম কন্যাটিকে সে আঙ্গুর গুচ্ছ অথবা খেজুরের কারণে আটকে রাখত। علي শব্দটি কারণ বর্ণনার জন্যই আসে। যেমন- আল্লাহর এ বাণীতে ولتكبروا الله علي ما هداكم।-উমদাতুল কারী

**حَدَّثَنَا** عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ صَالِحِ بْنِ كَيْسَانَ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي عُرْوَةُ بْنُ الزُّبَيْرِ أَنَّهُ سَأَلَ عَائِشَةَ عَنْ قَوْلِ اللَّهِ تَعَالَى وَإِنْ خِفْتُمْ أَنْ لَا تُقْسِطُوا فِي الْيَتَامَى فَقَالَتْ يَا ابْنَ أُخْتِي هَذِهِ الْيَتِيمَةُ تَكُونُ فِي حَجْرِ وَلِيِّهَا تَشْرَكُهُ فِي مَالِهِ وَيُعْجِبُهُ مَالُهَا وَجَمَالُهَا فَيُرِيدُ وَلِيُّهَا أَنْ يَتَزَوَّجَهَا بِغَيْرِ أَنْ يُقْسِطَ فِي صَدَاقِهَا فَيُعْطِيَهَا مِثْلَ مَا يُعْطِيهَا غَيْرُهُ فَنُهُوا عَنْ أَنْ يَنْكِحُوهُنَّ إِلَّا أَنْ يُقْسِطُوا لَهُنَّ وَيَبْلُغُوا لَهُنَّ أَعْلَى سُنَّتِهِنَّ فِي الصَّدَاقِ فَأُمِرُوا أَنْ يَنْكِحُوا مَا طَابَ لَهُمْ مِنْ النِّسَاءِ سِوَاهُنَّ قَالَ عُرْوَةُ قَالَتْ عَائِشَةُ وَإِنَّ النَّاسَ اسْتَفْتَوْا رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَعْدَ هَذِهِ الْآيَةِ فَأَنْزَلَ اللَّهُ

وَيَسْتَفْتُونَكَ فِي النِّسَاءِ قَالَتْ عَائِشَةُ وَقَوْلُ اللَّهِ تَعَالَى فِي آيَةٍ أُخْرَى وَتَرْغَبُونَ أَنْ تَنْكِحُوهُنَّ رَغْبَةُ أَحَدِكُمْ عَنْ يَتِيمَتِهِ حِينَ تَكُونُ قَلِيلَةَ الْمَالِ وَالْجَمَالِ قَالَتْ فَنُهُوا أَنْ يَنْكِحُوا عَنْ مَنْ رَغِبُوا فِي مَالِهِ وَجَمَالِهِ فِي يَتَامَى النِّسَاءِ إِلَّا بِالْقِسْطِ مِنْ أَجْلِ رَغْبَتِهِمْ عَنْهُنَّ إِذَا كُنَّ قَلِيلَاتِ الْمَالِ وَالْجَمَالِ

৯৮. আবুদল আযীয ইব্নে আবদুল্লাহ্ র....... 'উরওয়া ইব্নে যুবায়র র. . সূত্রে বর্ণিত, তিনি আয়েশা রা. - কে জিজ্ঞেস করলেন আল্লাহ তা'আলার বাণী وَإِنْ خِفْتُمْ أَنْ لَا تُقْسِطُوا فِي الْيَتَامَى সম্পর্কে। তিনি উত্তরে বললেন, হে ভাগ্নে! সে হচ্ছে পিতৃহীন বালিকা, অভিভাবকদের তত্ত্বাবধানে থাকে এবং তার সম্পত্তিতে অংশীদার হয় এবং তার রূপ ও সম্পদ তার অভিভাবককে আকৃষ্ট করে। এরপর সেই অভিভাবক উপযুক্ত মোহরানা না দিয়ে তাকে বিবাহ করতে চায়। তদুপরি অন্য ব্যক্তি যে পরিমাণ মোহর দেয় তা না দিয়ে এবং তার প্রতি ন্যায়বিচার না করে তাকে বিয়ে করতে চায়। এরপর তাদের পারিবারিক ঐতিহ্যের সাথে সঙ্গতিপূর্ণ মোহর এবং ন্যায় ও সমুচিত মোহর প্রদান ব্যতীত তাদের বিয়ে করতে নিষেধ করা হয়েছে। এবং তদ্ব্যতীত যে সকল মহিলা পছন্দ হয় তাদেরকে বিয়ে করতে অনুমতি দেয়া হয়েছে। 'উরওয়া র. বলেন যে, আয়েশা রা. বলেছেন, এ আয়াত অবতীর্ণ হওয়ার পর লোকেরা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে মহিলাদের ব্যাপারে জানতে চাইলে আল্লাহ্ তা'আলা অবতীর্ণ করেন وَيَسْتَفْتُونَكَ فِي النِّسَاءِ – এবং লোকেরা তোমার কাছে নারীদের বিষয়ে জানতে চায় ......। আয়েশা রা. বলেন, আল্লাহ তা'আলার বাণী অন্য এক আয়াতে– وَتَرْغَبُونَ أَنْ تَنْكِحُوهُنَّ তোমরা তাদেরকে বিয়ে করতে আগ্রহ প্রকাশ কর। ইয়াতীম বালিকার ধন-সম্পদ কম হলে এবং সুন্দরী না হলে তাকে বিবাহ করতে আগ্রহ প্রকাশ করো না। আয়েশা রা. বলেন, তাই ইয়াতীম বালিকাদের মাল ও সৌন্দর্যের আকর্ষণে বিবাহ করতে নিষেধ করা হয়েছে। তবে ন্যায়বিচার করলে ভিন্ন কথা। কেননা তারা সম্পদের অধিকারী না হলে এবং সুন্দরী না হলে তাদেরকেও বিবাহ করতে আগ্রহ প্রকাশ করে না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বাবুশ শিরকাতে ৩৮৭, তাফসীরে, ৬৫৮, হিয়ালে ১০৩০, নিকাহে ৭৫৮, ৬৬১ ও ৭৬৩ পৃষ্ঠায় এসেছে। ইমাম মুসলিম, নাসাঈ র. প্রমূখ ও এটি বর্ণনা করেছেন।

**بَاب وَمَنْ كَانَ فَقِيرًا فَلْيَأْكُلْ بِالْمَعْرُوفِ فَإِذَا دَفَعْتُمْ إِلَيْهِمْ أَمْوَالَهُمْ فَأَشْهِدُوا عَلَيْهِمْ وَكَفَى بِاللَّهِ حَسِيبًا وَبِدَارًا مُبَادَرَةً أَعْتَدْنَا أَعْدَدْنَا أَفْعَلْنَا مِنْ الْعَتَادِ** **বুখারী ৬৫৮**

এটি সূরা নিসার ৬নং আয়াতের টুকরো। পূর্ণ আয়াতটি হল

وَابْتَلُوا الْيَتَامَى حَتَّى إِذَا بَلَغُوا النِّكَاحَ فَإِنْ آنَسْتُمْ مِنْهُمْ رُشْدًا فَادْفَعُوا إِلَيْهِمْ أَمْوَالَهُمْ وَلَا تَأْكُلُوهَا إِسْرَافًا وَبِدَارًا أَنْ يَكْبَرُوا وَمَنْ كَانَ غَنِيًّا فَلْيَسْتَعْفِفْ وَمَنْ كَانَ فَقِيرًا فَلْيَأْكُلْ بِالْمَعْرُوفِ أَنَّهَا نَزَلَتْ فِي وَالِي الْيَتِيمِ إِذَا كَانَ فَقِيرًا أَنَّهُ يَأْكُلُ مِنْهُ مَكَانَ قِيَامِهِ عَلَيْهِ بِمَعْرُوفٍ

**২৩৩২. অনুচ্ছেদ :**"এবং তোমরা ইয়াতীমদেরকে (বালেগ হওয়ার পূর্বে সাবধানতা ও ভালমন্দ বিচার জ্ঞান বা বুঝ-জ্ঞানের ব্যাপারে) যাচাই করবে (কারণ, বালেগ হওয়ার সময় মাল সোপর্দ করার সময়। অতএব এর পূর্বেই পরীক্ষা-নিরীক্ষা ও যাচাই করা উচিত। যেমন কোন সদায় বাজার থেকে তার দ্বারা আনা হল (তারপর দেখলে যে কেমন বুদ্ধিমত্তার সাথে ক্রয় করে এনেছে)। অথবা কোন জিনিস বিক্রি করতে দেয়া হল। দেখলে যে বিক্রির ক্ষেত্রে কিরূপ যোগ্যতার পরিচয় দিল যে পর্যন্ত (পরীক্ষা করবে) না তারা বিবাহযোগ্য হয়; (বিয়ের বয়সে পৌঁছে তথা বালেগ হয়েছে। কারণ বিয়ের পূর্ণ যোগ্যতা আসে বালেগ হওয়ার দ্বারা।) অতপর বালিগ হওয়া ও পরীক্ষার পর মাল হেফাজত ও স্বার্থ রক্ষার যোগ্যতাও এন্তেজাম তাদের মধ্যে পেলে তাদের মাঝে ভাল মন্দ বিচারের জ্ঞান (অর্থাৎ, যোগ্যতা) দেখলে তাদের সম্পদ তাদেরকে ফিরিয়ে দিবে ও স্বার্থরক্ষা ও এন্তেজাম তাদের মধ্যে না পেলে তখন মাল দিবে না। তারা বড় হয়ে যাবে বলে অপচয় করে তাড়াতাড়ি ইয়াতীমদের মাল

প্রয়োজনাতিরিক্ত খেয়ে ফেল না। এবং যে অভাবমুক্ত (যদি এরূপভাবে না উড়িয়ে বরং অল্প অল্প খেতে চাও তবে তার হুকুম হল (যার এ মালের প্রয়োজন নেই) অর্থাৎ, তার প্রয়োজন মত মাল আছে যদিও নেসাবের মালিক নয়) সে যেন নিবৃত্ত থাকে (অল্প খাওয়া থেকেও) আর যে বিত্তহীন সে সংগত পরিমাণে (জরুরী হাজত পরিমাণ) ভোগ করতে পারে। অতপর যখন (বালিগ হয়ে যাবে আর ভাল মন্দ বিচার করতে পারবে তখন) তাদেরকে তাদের সম্পদ সমর্পণ করবে তখন (উত্তম এবং মুস্তাহাব হচ্ছে) (তাদের তাদের দিতেও সাক্ষী রাখবে। (হয়ত কখনো ইখতিলাফ হতে পারে তখন সাক্ষী কাজে লাগবে) আর এমনি তো হিসাব গ্রহণে আল্লাহই যথেষ্ট।" -পারা ৪, রুকূ ১২

**بِدَارًا مُبَادَرَةً : এ দুটি শব্দই বাবে মুফা'আলার মাসদার। অর্থ একই। (অগ্রগামী হওয়া, তাড়াতাড়ি করা)**

أَعْتَدْنَا أَعْدَدْنَا أَفْعَلْنَا مِنْ الْعَتَاد : আমরা প্রস্তুত করেছি। الْعَتَاد থেকে। أَعْدَدْنَا শব্দ أَفْعَلْنَا এর ওজনে। এর দ্বারা ইঙ্গিত হল أُولَئِكَ أَعْتَدْنَا لَهُمْ عَذَابًا أَلِيمًا আয়াতের দিকে। "এরাই তারা যাদের জন্য আমি মর্মান্তিক শাস্তি তৈরি করে রেখেছি।"-পারা ৪, রুকূ ১৪

**حَدَّثَنِي** إِسْحَاقُ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ بْنُ نُمَيْرٍ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا فِي قَوْلِهِ تَعَالَى وَمَنْ كَانَ غَنِيًّا فَلْيَسْتَعْفِفْ وَمَنْ كَانَ فَقِيرًا فَلْيَأْكُلْ بِالْمَعْرُوفِ أَنَّهَا نَزَلَتْ فِي وَالِي الْيَتِيمِ إِذَا كَانَ فَقِيرًا أَنَّهُ يَأْكُلُ مِنْهُ مَكَانَ قِيَامِهِ عَلَيْهِ بِمَعْرُوفٍ

৯৯. ইসহাক.. হযরত আয়েশা রা. থেকে وَمَنْ كَانَ غَنِيًّا فَلْيَسْتَعْفِفْ الخ আয়াতের ব্যাখ্যা সম্পর্কে বর্ণিত (এবং যে অভাবমুক্ত -যার এ মালের প্রয়োজন নেই অর্থাৎ, তার প্রয়োজন মত মাল আছে যদিও নেসাবের মালিক নয়) সে যেন (অল্প খাওয়া থেকেও) নিবৃত্ত থাকে আর যে বিত্তহীন সে (ইয়াতীমের তত্ত্বধানের বিনিময়ে তার সম্পদ থেকে) সংগত পরিমাণে (জরুরী হাজত পরিমাণ) ভোগ করতে পারে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল বুয়ূতে ২৯৪ এবং তাফসীরে ৬৫৮ পৃষ্ঠায় এসেছে।

## بَاب وَإِذَا حَضَرَ الْقِسْمَةَ أُولُو الْقُرْبَى وَالْيَتَامَى وَالْمَسَاكِينُ الْآيَةَ ای هذا باب في قوله وَإِذَا حَضَرَ الْقِسْمَةَ أُولُو الْقُرْبَى وَالْيَتَامَى وَالْمَسَاكِينُ الْآيَةَ বুখারী ৬৫৮

**২৩৩৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী: "সম্পত্তি বণ্টনকালে আত্মীয়, ইয়াতীম এবং অভাবগ্রস্ত লোক উপস্থিত থাকলে তাদেরকে তা হতে কিছু দেবে এবং তাদের সাথে সদালাপ করবে।"-৪ : ৮

**حَدَّثَنَا** احْمَدُ بْنُ حُمَيْدِ بْنِ يُونُسَ قَالَ أَخْبَرَنَا عُبَيْدُ اللهِ الْاَشْجَعِيُّ عَنْ سُفْيَانَ عَنِ الشَّيْبَانِيِّ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ وَإِذَا حَضَرَ الْقِسْمَةَ أُولُو الْقُرْبَى وَالْيَتَامَى وَالْمَسَاكِينُ قَالَ هِيَ مُحْكَمَةٌ وَلَيْسَتْ بِمَنْسُوخَةٍ تَابَعَهُ سَعِيدٌ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ

১০০. আহমাদ ইব্‌নে হুমাইদ র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আয়াতটি সুস্পষ্ট, রহিত বা মানসুখ নয়। সাঈদ র. ইব্‌নে আব্বাস রা. থেকে ইকরামা র. অনুরূপ বর্ণনা করেছেন। অর্থাৎ ইকরামার মুতাবাআত করেছেন সাঈদ র. ইব্‌নে আব্বাস রা. সূত্রে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আয়াতে কারীমার সামনে আছে فارزقوهم। অর্থাৎ, যদি উত্তরাধিকারীদের মধ্যে মীরাস বণ্টনকালে অধিকারহীন বন্ধু-বান্ধব গরীব ইয়াতীম উপস্থিত থাকে তাহলে পরিত্যক্ত সম্পদ থেকে দান-খয়রাত হিসেবে তাদেরকেও কিছু দাও। হযরত ইবনে আব্বাস রা. বলেন, এ হুকুমটি রহিত হয়নি বরং মুহকাম। এমতাবস্থায় فارزقوهم (তাদের দাও) শব্দে নির্দেশসূচক শব্দ মুসতাহাবের ক্ষেত্রে প্রযোজ্য হবে। কিন্তু যদি নির্দেশ ওয়াজিব বুঝানোর জন্য মেনে নেয়া হয় তবে মীরাসের আয়াত দ্বারা মনসূখ বা রহিত মানতে হবে। -পারা ৪, রুকূ ১৩

## বুখারী ৬৫৮ بَاب قَوْلِهِ يُوصِيكُمْ اللَّهُ فِي أَوْلَادِكُمْ

**২৩৩৪. অনুচ্ছেদ :** আল্লাহর বাণী يُوصِيكُمْ اللَّهُ فِي أَوْلَادِكُمْ অর্থাৎ, "আল্লাহ্ তা'আলা তোমাদের সন্তান সম্বন্ধে নির্দেশ দিচ্ছেন।"-৪ : ১১, পারা ৪, রুকূ ১৩

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى حَدَّثَنَا هِشَامٌ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ أَخْبَرَنِي ابْنُ الْمُنْكَدِرِ عَنْ جَابِرٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ عَادَنِي النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَبُو بَكْرٍ فِي بَنِي سَلِمَةَ مَاشِيَيْنِ فَوَجَدَنِي النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا أَعْقِلُ شَيْئًا فَدَعَا بِمَاءٍ فَتَوَضَّأَ مِنْهُ ثُمَّ رَشَّ عَلَيَّ فَأَفَقْتُ فَقُلْتُ مَا تَأْمُرُنِي أَنْ أَصْنَعَ فِي مَالِي يَا رَسُولَ اللَّهِ فَنَزَلَتْ يُوصِيكُمْ اللَّهُ فِي أَوْلَادِكُمْ

**১০১.** ইবরাহীম ইব্‌নে মূসা র....... জাবির রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং আবু বকর রা. বনু সালামা গোত্রে পদব্রজে আমার রোগ সম্পর্কে খোঁজ-খবর নিতে গিয়েছিলেন। অনন্তর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে অচেতন অবস্থায় দেখতে পেলেন। কাজেই তিনি পানি আনালেন এবং ওযু করে ওযুর পানি আমার উপর ছিটিয়ে দিলেন। তখন আমি হুঁশ ফিরে পেলাম। তখন আমি বললাম, ইয়া রাসূলাল্লাহ! আমার সম্পত্তিতে কী ব্যবস্থা গ্রহণ করতে আপনি আমাকে নির্দেশ দেন? তখন এ আয়াত নাযিল হল : يُوصِيكُمْ اللَّهُ فِي أَوْلَادِكُمْ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি তাহারাতে ৩২ পৃষ্ঠায় এসেছে।

ثُمَّ رَشَّ عَلَيَّ : অতঃপর নবী করীম সাল্লাল্লাহু আলাইহিস সালাম আমার উপর পানি ছিটিয়ে দিলেন। এ পানি দ্বারা পাত্রের অবশিষ্ট পানিও উদ্দেশ্য হতে পারে এবং অযূর অঙ্গ থেকে পড়া পানি তথা ব্যবহৃত পানিও হতে পারে। কিন্তু এখানে যেহেতু তাবরীক উদ্দেশ্য সেহেতু যৌক্তিক বিষয় হল ব্যবহৃত পানি জমা করা হয়েছে এবং তাবরীক ও চিকিৎসাস্বরূপ ব্যবহার করা হয়েছে। কারণ, যে পানি নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পবিত্র দেহের সাথে মিলিত হয়ে পৃথক হবে তাতে তাবরীক ও চিকিৎসার মান বেশি থাকবে। তাছাড়া এর দ্বারা বুঝা গেল ব্যবহৃত পানি পবিত্র।

## باب قوله ولكم نصف ما ترك ازواجكم اى هذا باب ف قوله ولكم نصف ما ترك ازواجكم

**২৩৩৫. অনুচ্ছেদ :** আল্লাহর বাণী : "তোমাদের জন্য সে সম্পদের অর্ধেক যা তোমাদের স্ত্রীগণ রেখে যায়।"-পারা ৪, রুকূ ১৩

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ عَنْ وَرْقَاءَ عَنْ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ عَطَاءٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كَانَ الْمَالُ لِلْوَلَدِ وَكَانَتْ الْوَصِيَّةُ لِلْوَالِدَيْنِ فَنَسَخَ اللَّهُ مِنْ ذَلِكَ مَا أَحَبَّ فَجَعَلَ لِلذَّكَرِ مِثْلَ حَظِّ الْأُنْثَيَيْنِ وَجَعَلَ لِلْأَبَوَيْنِ لِكُلِّ وَاحِدٍ مِنْهُمَا السُّدُسَ وَالثُّلُثَ وَجَعَلَ لِلْمَرْأَةِ الثُّمُنَ وَالرُّبُعَ وَلِلزَّوْجِ الشَّطْرَ وَالرُّبُعَ

**১০২.** মুহাম্মদ ইব্‌নে ইউসুফ র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, মৃত ব্যক্তির সম্পদ ছিল সন্তানের জন্য, আর ওসীয়ত ছিল পিতামাতার জন্য। এরপর তা থেকে আল্লাহ্ তা'আলা তাঁর পছন্দ অনুযায়ী কিছু রহিত করলেন এবং পুরুষদের জন্য মহিলার দ্বিগুণ নির্ধারণ করলেন। পিতামাতা প্রত্যেকের জন্য একষষ্ঠমাংশ ও এক তৃতীয়াংশ নির্ধারণ করলেন, স্ত্রীদের জন্য এক অষ্টমাংশ ও এক চতুর্থাংশ নির্ধারণ করলেন এবং স্বামীর জন্য অর্ধাংশ ও এক চতুর্থাংশ নির্ধারণ করলেন।

অর্থাৎ, মাইয়্যিতের পরিত্যক্ত সম্পদ থেকে মাতাপিতা প্রত্যেকে এক ষষ্ঠমাংশ পাবে তবে শর্ত হল মাইয়্যিতের কোন সন্তান থাকতে হবে, চাই ছেলে হোক বা মেয়ে, একজন হোক বা একাধিক। আর যদি মাইয়্যিতের কোন সন্তান না থাকে, শুধু মাতাপিতাই ওয়ারিস হয় তাহলে মায়ের জন্য এক তৃতীয়াংশ আর অবশিষ্ট ২ তৃতীয়াংশ বাপের আর স্ত্রীর জন্য হবে এ ষষ্ঠমাংশ (যদি সন্তান থাকে) আর এক চতুর্থাংশ পাবে যদি সন্তান না থাকে আর স্বামীর জন্য অর্ধেক (যদি তার সন্তান না থাকে) আর এক চতুর্থাংশ পাবে যদি তার সন্তান থাকে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَلِلزَّوْجِ الشَّطْرَ বাক্যে।

হাদীসটি কিতাবুল ওয়াসায়ায় ৩৮৩ এবং তাফসীরে ৬৫৮ পৃষ্ঠায় এসেছে।

**بَاب لَا يَحِلُّ لَكُمْ أَنْ تَرِثُوا النِّسَاءَ كَرْهًا وَلَا تَعْضُلُوهُنَّ لِتَذْهَبُوا بِبَعْضِ مَا آتَيْتُمُوهُنَّ الْآيَةَ وَيُذْكَرُ عَنْ ابْنِ عَبَّاسٍ لَا تَعْضُلُوهُنَّ لَا تَقْهَرُوهُنَّ حُوبًا إِثْمًا تَعُولُوا تَمِيلُوا نِحْلَةً النِّحْلَةُ الْمَهْرُ**

**২৩৩৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে মুসলমানরা! তোমাদের জন্য জোরপূর্বক মহিলাদের মালিক হওয়া বৈধ নয়।"-পারা ৪, রুকূ ১৪ হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে যে, لَا تَعْضُلُوهُنَّ এর অর্থ হল – তাদের উপর বল প্রয়োগ করো না। حُوبًا – গুনাহ। تَعُولُوا– ঝুঁকে পড়।

النِّحْلَةُ শব্দের অর্থ মোহর। আরো বিস্তারিত ব্যাখ্যা হাদীসের অধীনে দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ مُقَاتِلٍ حَدَّثَنَا أَسْبَاطُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا الشَّيْبَانِيُّ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ الشَّيْبَانِيُّ وَذَكَرَهُ أَبُو الْحَسَنِ السُّوَائِيُّ وَلَا أَظُنُّهُ ذَكَرَهُ إِلَّا عَنْ ابْنِ عَبَّاسٍ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا يَحِلُّ لَكُمْ أَنْ تَرِثُوا النِّسَاءَ كَرْهًا وَلَا تَعْضُلُوهُنَّ لِتَذْهَبُوا بِبَعْضِ مَا آتَيْتُمُوهُنَّ قَالَ كَانُوا إِذَا مَاتَ الرَّجُلُ كَانَ أَوْلِيَاؤُهُ أَحَقَّ بِامْرَأَتِهِ إِنْ شَاءَ بَعْضُهُمْ تَزَوَّجَهَا وَإِنْ شَاءُوا زَوَّجُوهَا وَإِنْ شَاءُوا لَمْ يُزَوِّجُوهَا فَهُمْ أَحَقُّ بِهَا مِنْ أَهْلِهَا فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ فِي ذَلِكَ

১০৩. মুহাম্মদ ইব্‌নে মুকাতিল র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন,

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا يَحِلُّ لَكُمْ أَنْ تَرِثُوا النِّسَاءَ كَرْهًا وَلَا تَعْضُلُوهُنَّ لِتَذْهَبُوا بِبَعْضِ مَا آتَيْتُمُوهُنَّ

ইসলামের প্রারম্ভিক যুগে অবস্থা এরূপ ছিল যে কোন ব্যক্তি মারা গেলে তার অভিভাবকগণ তার স্ত্রীর উপর দাবিদার হত। তারা ইচ্ছা করলে নিজেরা ঐ মহিলাকে বিয়ে করত। ইচ্ছা করলে অন্যের কাছে বিয়ে দিত। আর নতুবা তাকে আমরণ আটকে রাখত। কারও কাছে বিয়ে দিত না। মহিলার পরিবারের তুলনায় এরা অধিক দাবিদার ছিল। এরপর উক্ত আয়াত নাযিল হল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুল ইকরাহে ১০২৭ এবং তাফসীরে ৬৫৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

أَبُو الْحَسَنِ السُّوَائِيُّ : তাঁর নাম হল আতা।

وَلَا أَظُنُّهُ : আমি তাকে মনে করি না। এর দ্বারা তিনি এদিকে ইঙ্গিত করেছেন যে, শায়বানীর দুটি সূত্র আছে– একটি মুত্তাসিল অপরটি মুত্তাসিল হওয়ার ব্যাপারে সন্দেহযুক্ত। প্রথমটি ইকরামা ইবনে আব্বাস রা. সূত্রে, দ্বিতীয়টি আবুল হাসান সাওয়াঈ- ইবনে আব্বাস রা. সূত্রে।

**জাহিলী যুগের নারী নির্যাতন বন্ধ**

জাহিলী যুগে নারীদের উপর এটিও একটি জুলুম হত যে, যখন কেউ স্ত্রী রেখে মারা যেত তখন তার সৎপুত্র (অর্থাৎ, মাইয়্যিতের দ্বিতীয় স্ত্রীর ছেলে বা ভাই কিংবা অন্য কোন ওয়ারিস সে মহিলার অধিকারী হয়ে যেত। অতঃপর চাইলে তাকে বিয়ে করে ফেলত (যদি মহিলা সুন্দরী হত) অথবা বিয়ে ছাড়াই স্বীয় ঘরে রেখে দিত অথবা অন্য কারো কাছে বিয়ে দিয়ে তার পূর্ণ মহর কিংবা অংশত : মহর নিয়ে নিত অথবা আমরন নিজের কাছে আবদ্ধ করে রাখত এবং তার মাল-সম্পদের ওয়ারিস হত। এ সম্পর্কে এ আয়াত অবতীর্ণ হয়েছে। এর সারমর্ম হল–

যখন কেউ মৃত্যু লাভ করবে তখন তার স্ত্রী তার বিয়ের ব্যাপারে স্বাধীন। মৃতের ভাই এবং তার কোন ওয়ারিসের কোন এখতিয়ার নেই, জোরপূর্বক নিজের বিয়েতে আবদ্ধ করার। না তাকে বিয়ের ব্যাপারে বারণ করতে পারে, যাতে বাধ্য হয়ে স্বামীর উত্তরাধিকার থেকে যা পেয়েছে তা থেকে কিছু ফেরত দেয়।

**بَاب قَوْلِهِ وَلِكُلٍّ جَعَلْنَا مَوَالِيَ مِمَّا تَرَكَ الْوَالِدَانِ وَالْأَقْرَبُونَ وَالَّذِينَ عَاقَدَتْ أَيْمَانُكُمْ فَآتُوهُمْ نَصِيبَهُمْ إِنَّ اللَّهَ كَانَ عَلَى كُلِّ شَيْءٍ شَهِيدًا وَقَالَ مَعْمَرٌ أَوْلِيَاءُ مَوَالِي وَأَوْلِيَاءُ وَرَثَةٌ عَاقَدَتْ أَيْمَانُكُمْ هُوَ مَوْلَى الْيَمِينِ وَهْوَ الْحَلِيفُ وَالْمَوْلَى أَيْضًا ابْنُ الْعَمِّ وَالْمَوْلَى الْمُنْعِمُ الْمُعْتِقُ وَالْمَوْلَى الْمُعْتَقُ وَالْمَوْلَى الْمَلِيكُ وَالْمَوْلَى مَوْلًى فِي الدِّينِ** **বুখারী ৬৫৮**

**২৩৩৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "মাতাপিতা এবং অন্যান্য আত্মীয়স্বজন যেসব মাল মৃত্যুর পর রেখে যায় সেগুলোর জন্য আমি উত্তরাধিকারী নিযুক্ত করেছি এবং যাদের সাথে তোমরা অঙ্গীকারাবদ্ধ তাদেরকে তাদের অংশ দেবে। আল্লাহ্ সর্ববিষয়ের দ্রষ্টা।"৪ : ৩৩

أَوْلِيَاءُ وَرَثَةٌ عَاقَدَتْ أَيْمَانُكُمْ এক প্রকার হচ্ছে, সে সকল আত্মীয়, যারা রক্ত সম্পর্কীয় উত্তরাধিকারী। অপর পক্ষ অর্থাৎ, চুক্তিবহ উত্তরাধিকারী। আবার ابْنُ الْعَمِّ – চাচাত ভাই। الْمُنْعِمُ الْمُعْتِقُ – যে দাস মুক্ত করে। الْمُعْتَقُ – মুক্ত দাস। الْمَلِيكُ – বাদশাহ। مَوْلًى فِي الدِّينِ – দীনি মহাজন।

مَوَالِيَ শব্দটির অর্থ হল ওয়ারিসদের অভিভাবক। অর্থাৎ, আমর ইবনে মুছান্না র. বর্ণনা করেন যে, আয়াতে أَوْلِيَاءُ দ্বারা উদ্দেশ্য হল মাইয়্যিতের ওলি ওয়ারিস।

عَاقَدَتْ أَيْمَانُكُمْ هُوَ مَوْلَى الْيَمِينِ : ইঙ্গিত হল উপরোক্ত আয়াতের وَالَّذِيْنَ عَاقَدَتْ أَيْمَانُكُمْ এর দিকে। অর্থাৎ, যাদের সাথে তোমাদের চুক্তি হয়েছে তাদেরকে বলে মাওলাল ইয়ামীন। আর মাওলা মুক্তিদাতা অনুগ্রহকারীকেও বলে। আবার এর প্রয়োগ দীনী মাওলার ক্ষেত্রেও হয়।

**মাওয়ালী-এর ব্যাখ্যা**

مَوَالِي শব্দটি مولي এর বহুবচন। অনেক অর্থে এটি ব্যবহৃত হয়– ১. ওয়ারিসগণ। অর্থাৎ, ঐ সকল আসাবা যারা যবিল ফুরুয (কুরআনে যাদের নির্দিষ্ট পরিত্যক্ত মীরাসের বিবরণ আছে) থেকে বেঁচে যাওয়া সম্পদের ওয়ারিস হয়। যদি মাইয়্যিতের যবিল ফুরুয ওয়ারিস না থাকে তবে পূর্ণ সম্পদের মালিক হয়।

২. মাওলাল ইয়ামীন। অর্থাৎ, যাদের সাথে চুক্তি করে বন্ধু ও হকদার বানানো হয়েছে। হালীফ বা মিত্র। ৩. চাচাত ভাই ৪. সে মালিক ও অনুগ্রহকারী, যিনি গোলামকে আযাদ করেন। ৫. যে গোলামকে মুক্ত করা হয়েছে। ৬. দীনি দোস্ত বা বন্ধু প্রমুখ।

**حَدَّثَنِي** الصَّلْتُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا أَبُو أُسَامَةَ عَنْ إِدْرِيسَ عَنْ طَلْحَةَ بْنِ مُصَرِّفٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا وَلِكُلٍّ جَعَلْنَا مَوَالِيَ قَالَ وَرَثَةً وَالَّذِينَ عَاقَدَتْ أَيْمَانُكُمْ كَانَ الْمُهَاجِرُونَ لَمَّا قَدِمُوا الْمَدِينَةَ يَرِثُ الْمُهَاجِرِيُّ الْأَنْصَارِيَّ دُونَ ذَوِي رَحِمِهِ لِلْأُخُوَّةِ الَّتِي آخَى النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَيْنَهُمْ فَلَمَّا نَزَلَتْ وَلِكُلٍّ جَعَلْنَا مَوَالِيَ نُسِخَتْ ثُمَّ قَالَ وَالَّذِينَ عَاقَدَتْ أَيْمَانُكُمْ مِنَ النَّصْرِ وَالرِّفَادَةِ وَالنَّصِيحَةِ وَقَدْ ذَهَبَ الْمِيرَاثُ وَيُوصِي لَهُ سَمِعَ أَبُو أُسَامَةَ إِدْرِيسَ وَسَمِعَ إِدْرِيسُ طَلْحَةَ

১০৪. সালত ইব্‌নে মুহাম্মদ র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, مَوَالِيَ হচ্ছে বংশীয় উত্তরাধিকারী, হচ্ছে মুহাজিরগণ যখন মদীনায় এসেছিলেন তখন তারা আনসারদের উত্তরাধিকারী, وَالَّذِينَ عَاقَدَتْ أَيْمَانُكُمْ হচ্ছে মুহাজিরগণ যখন মদীনায় এসেছিলেন তখন তারা আনসারীদের উত্তরাধিকারী হতেন। যখন وَلِكُلٍّ جَعَلْنَا مَوَالِيَ নাযিল হল, তখন এ হুকুম রহিত হয়ে গেল। তারপর বললেন, যাদের সাথে তোমরা চুক্তি করে থাক সাহায্য-সহযোগিতা ও পরস্পরের উপকার করার। পূর্বতন উত্তরাধিকার বিলুপ্ত হল এবং এদের জন্য ওসীয়ত বৈধ।

سَمِعَ أَبُو أُسَامَةَ إِدْرِيسَ وَسَمِعَ إِدْرِيسُ طَلْحَةَ : এ হাদীসটি আবু উসামা ইদরীস থেকে শুনেছেন। আর ইদরীস শুনছেন তালহা থেকে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল কাফালায় ৩০৬ পৃষ্ঠায় এসেছে।

عَنْ إِدْرِيسَ عَنْ طَلْحَةَ بْنِ مُصَرِّفٍ ছিল সেহেতু سَمِعَ أَبُو أُسَامَةَ إِدْرِيسَ وَسَمِعَ إِدْرِيسُ طَلْحَةَ যেহেতু উপরোক্ত সনদে ইমাম বুখারী র. সুস্পষ্ট ভাষায় বলে দিলেন যে, তাদের শ্রবণ উর্ধ্বতন রাবী থেকে প্রমাণিত।

বুখারী ৬৫৯ بَاب قَوْلِه إِنَّ اللَّهَ لَا يَظْلِمُ مِثْقَالَ ذَرَّةٍ يَعْنِي زِنَةَ ذَرَّةٍ

**২৩৩৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আল্লাহ্ অণুপরিমাণও যুলুম করেন না (যেমন কারো নেক কাজের সওয়াব দিলেন না, অথবা বিনা কারনে কাউকে শাস্তি দিলেন)।"-পারা ৫, রুকূ ৩ مِثْقَالَ ذَرَّةٍ -এর অর্থ অণু পরিমাণ।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ عَبْدِ الْعَزِيزِ حَدَّثَنَا أَبُو عُمَرَ حَفْصُ بْنُ مَيْسَرَةَ عَنْ زَيْدِ بْنِ أَسْلَمَ عَنْ عَطَاءِ بْنِ يَسَارٍ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ أُنَاسًا فِي زَمَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالُوا يَا رَسُولَ اللَّهِ هَلْ نَرَى رَبَّنَا يَوْمَ الْقِيَامَةِ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ نَعَمْ هَلْ تُضَارُّونَ فِي رُؤْيَةِ الشَّمْسِ بِالظَّهِيرَةِ ضَوْءٌ لَيْسَ فِيهَا سَحَابٌ قَالُوا لَا قَالَ وَهَلْ تُضَارُّونَ فِي رُؤْيَةِ الْقَمَرِ لَيْلَةَ الْبَدْرِ ضَوْءٌ لَيْسَ فِيهَا سَحَابٌ قَالُوا لَا قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا تُضَارُّونَ فِي رُؤْيَةِ اللَّهِ عَزَّ وَجَلَّ يَوْمَ الْقِيَامَةِ إِلَّا كَمَا تُضَارُّونَ فِي رُؤْيَةِ أَحَدِهِمَا إِذَا كَانَ يَوْمُ الْقِيَامَةِ أَذَّنَ مُؤَذِّنٌ تَتْبَعُ كُلُّ أُمَّةٍ مَا كَانَتْ تَعْبُدُ فَلَا يَبْقَى مَنْ كَانَ يَعْبُدُ غَيْرَ اللَّهِ مِنْ الْأَصْنَامِ وَالْأَنْصَابِ إِلَّا يَتَسَاقَطُونَ فِي النَّارِ حَتَّى إِذَا لَمْ يَبْقَ إِلَّا مَنْ كَانَ يَعْبُدُ اللَّهَ بَرٌّ أَوْ فَاجِرٌ وَغُبَّرَاتُ أَهْلِ الْكِتَابِ فَيُدْعَى الْيَهُودُ فَيُقَالُ لَهُمْ مَنْ كُنْتُمْ تَعْبُدُونَ قَالُوا كُنَّا نَعْبُدُ عُزَيْرَ ابْنَ اللَّهِ فَيُقَالُ لَهُمْ كَذَبْتُمْ مَا اتَّخَذَ اللَّهُ مِنْ صَاحِبَةٍ وَلَا وَلَدٍ فَمَاذَا تَبْغُونَ فَقَالُوا عَطِشْنَا رَبَّنَا فَاسْقِنَا فَيُشَارُ أَلَا تَرِدُونَ فَيُحْشَرُونَ إِلَى النَّارِ كَأَنَّهَا سَرَابٌ يَحْطِمُ بَعْضُهَا بَعْضًا فَيَتَسَاقَطُونَ فِي النَّارِ ثُمَّ يُدْعَى النَّصَارَى فَيُقَالُ لَهُمْ مَنْ كُنْتُمْ تَعْبُدُونَ قَالُوا كُنَّا نَعْبُدُ الْمَسِيحَ ابْنَ اللَّهِ فَيُقَالُ لَهُمْ كَذَبْتُمْ مَا اتَّخَذَ اللَّهُ مِنْ صَاحِبَةٍ وَلَا وَلَدٍ فَيُقَالُ لَهُمْ مَاذَا تَبْغُونَ فَكَذَلِكَ مِثْلَ الْأَوَّلِ حَتَّى إِذَا لَمْ يَبْقَ إِلَّا مَنْ كَانَ يَعْبُدُ اللَّهَ مِنْ بَرٍّ أَوْ فَاجِرٍ أَتَاهُمْ رَبُّ الْعَالَمِينَ فِي أَدْنَى صُورَةٍ مِنْ الَّتِي رَأَوْهُ فِيهَا فَيُقَالُ مَاذَا تَنْتَظِرُونَ تَتْبَعُ كُلُّ أُمَّةٍ مَا كَانَتْ تَعْبُدُ قَالُوا فَارَقْنَا النَّاسَ فِي الدُّنْيَا عَلَى أَفْقَرِ مَا كُنَّا إِلَيْهِمْ وَلَمْ نُصَاحِبْهُمْ وَنَحْنُ نَنْتَظِرُ رَبَّنَا الَّذِي كُنَّا نَعْبُدُ فَيَقُولُ أَنَا رَبُّكُمْ فَيَقُولُونَ لَا نُشْرِكُ بِاللَّهِ شَيْئًا مَرَّتَيْنِ أَوْ ثَلَاثًا

**১০৫.** মুহাম্মদ ইবনে আবদুল আযীয র....... আবু সাঈদ খুদরী রা. হতে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যুগে একদল লোক বলল ইয়া রাসূলাল্লাহ! আমরা কি কিয়ামতের দিন আমাদের প্রভুকে দেখব? রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হ্যাঁ, অবশ্যই। গ্রীষ্মকালের মেঘবিহীন ভর দুপুরের প্রখর কিরণবিশিষ্ট সূর্য দেখতে তোমরা কি পরস্পর ভিড় করে থাক? তারা বলল, না। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, পূর্ণিমার রাতে মেঘবিহীন আলো বিশিষ্ট চন্দ্র দেখতে গিয়ে তোমরা কি ভিড় কর? আবার তারা বলল, না। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আল্লাহ্কে দেখতেও তোমরা পরস্পর ভিড় করবে না। কিয়ামত যখন আসবে তখন এক ঘোষক ঘোষণা দেবে। তখন প্রত্যেকেই আপন আপন উপাস্যের অনুসরণ করবে। আল্লাহ্ ব্যতীত প্রতিমা ও পাথর ইত্যাদির যারা পূঁজা করেছে, তারা সবাই জাহান্নামে গিয়ে পড়বে, একজনও অবশিষ্ট থাকবে না। পূণ্যবান হোক চাই পাপী, এরা এবং আল্লাহর অবশিষ্ট বিশ্বাসীরা ব্যতীত যখন আর কেউ থকেবে না, তখন ইয়াহুদীদেরকে ডেকে বলা হবে, তোমরা কার ইবাদত করতে? তারা বলবে, আমরা আল্লাহর পুত্র উযায়েরের ইবাদত করতাম। তাদেরকে বলা হবে যে, তোমরা মিথ্যা বলছ. আল্লাহ্ স্ত্রীও গ্রহণ করেননি, পুত্রও গ্রহণ করেননি। তোমরা কি চাও? তারা বলবে, হে প্রভু! আমরা তৃষ্ণার্ত, আমাদেরকে পানি পান করান। এরপর তাদেরকে জাহান্নামের দিকে একত্র করা হবে, তাদের ইংগিত করা হবে যে, তোমরা পানির ধারে যাও না কেন? এরপর তাদেরকে জাহান্নামের দিকে একত্র করা হবে। যেন মরুভূমির মরীচিকা, এক এক অংশ অন্য অংশকে ভেঙ্গে ফেলছে। অনন্তর তারা সবাই জাহান্নামে পতিত হবে।

তারপর খ্রিস্টানদেরকে ডাকা হবে। তাদেরকে বলা হবে, তোমরা কার ইবাদত করতে? তারা বলবে, আমরা আল্লাহর পুত্র মাসীহের ইবাদত করতাম। তাদের বলা হবে, তোমরা মিথ্যা বলছ। আল্লাহ্ স্ত্রীও গ্রহণ করেননি, পুত্রও গ্রহণ করেননি। তাদেরকে বলা হবে, তোমরা কি চাও? তারাও প্রথম পক্ষের মতো বলবে এবং তাদের মতো জাহান্নামে নিপতিত হবে। অবশেষে পুণ্যবান হোক কিংবা পাপী হোক আল্লাহর উপাসকরা ব্যতীত আর কেউ যখন বাকি থাকবে না, তখন তাদের কাছে পরিচিত রূপের নিকটতম একটি রূপ নিয়ে রাব্বুল আলামীন তাদের কাছে আবির্ভুত হবেন। এরপর বলা হবে, প্রত্যেক দল নিজ নিজ উপাস্যের অনুসরণ করে চলে গেছে। তোমরা কিসের অপেক্ষা করছ? তারা বলবে, দুনিয়াতে এ সকল লোকের প্রতি আমাদের চরম প্রয়োজন থাকা সত্ত্বেও আমরা সেখানে তাদের থেকে বিচ্ছিন্ন থেকেছি এবং তাদের সাথে মেলামেশা করিনি। এখন আমরা আমাদের প্রতিপালকের অপেক্ষায় আছি, আমরা তাঁর ইবাদত করতাম। এরপর তিনি বলবেন, আমিই তোমাদের প্রতিপালক। তারা বলবে, আমরা আল্লাহর সাথে কাউকে শরীক করব না। এ কথাটি দু'বার তিনবার বলবে।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল হল যে, হাদীস থেকে বুঝা যায়, আল্লাহ তা'আলা কিয়ামত দিবসে তার মুমিন বান্দা ও কাফেরদের মাঝে মহা ইনসাফের সাথে ফয়সালা করবেন। কারো প্রতি এক অনু পরিমাণও জুলুম হবে না।

লামিউদ দারারীতে আছে, শিরোনামের উপর রেওয়ায়াতের প্রমাণ হল مِنْ بَرٍّ أَوْ فَاجِرٍ শব্দ। কারণ, যদি ফাজির তথা কম ঈমানওয়ালা ধর্তব্যে না আসে তাহলে জুলুম হবে অবশ্যই। তাছাড়া এখানে بَرٌّ শব্দটি নাকিরা। যদ্বারা অবশ্যই বুঝা যায় যে, নিম্নস্তরের মুমিন তথা ফাসিক- ফাজিরকেও যদি তাতে অন্তর্ভুক্ত না মেনে নেয়া হয় তাহলে অবধারিতভাবেই বুঝা যাবে যে, কোন কোন নেককার লোক তার আমলের প্রতিদান পাবে না। অথচ এটা হল জুলুম। বস্তুত আল্লাহ তাআলা ইরশাদ করেছেন- اِنَّ اللّٰهَ لَا يَظْلِمُ مِثْقَالَ ذَرَّةٍ

হাদীসটি ইমাম বুখারী তাওহীদে ১১০৭ ও তাফসীরে ৬৫৯ পৃষ্ঠায় বর্ণনা করেছেন। ইমাম মুসলিম ও এটি বর্ণনা করেছেন।

هَلْ تُضَارُّونَ : তা- এর উপর পেশ, রা তাশদীদবিহীন। تباعون এর ওযনে।

এমতাবস্থায় এটি ضير থেকে মুশতাক (নিষ্পন্ন) হয়ে। من باب ضرب ضار يضير ضيرا এর অর্থ আসে ক্ষতিগ্রস্থ করা। যেমন আল্লাহ তা'আলার বাণী। قالوا لا ضير ("তারা বলল, কোন ক্ষতি ও ভয় নেই।")

২. هَلْ تُضَارُّونَ তা এর উপর পেশ, ض -এর উপর যবর এবং তাশদীদযুক্ত রা সহকারে। বাবে মুফাআলা, ضرر থেকে। মূলত এটি মারুফের সীগা। এমতাবস্থায় অর্থ হবে তোমরা কি চাঁদদর্শনে একজন অপরজনকে কষ্ট দাও অর্থাৎ ভিড় ও ঠেলাঠেলির কারণে? উদ্দেশ্য হল তেমনিভাবে ভিড় ও ঠেলাঠেলি ছাড়া স্বীয় রবকে দেখতে পাবে।

ضَوْءٌ : আল্লামা আইনী র. বলেন, শব্দটি যের যোগে পঠিত। উভয়স্থানে এটি ما قبل থেকে বদল। এমনিভাবে পেশযোগে পড়াও জায়েয আছে। اي هي ضوء পরবর্তীতে রয়েছে তাকিদ– اي ليس فيها سحاب । -কাসতাল্লানী।

وَغُبَّرَاتُ أَهْلِ الْكِتَابِ : গাইন এর উপর পেশ, বা এর উপর তাশদীদ, তারপর রা। এটি غُبَّر শব্দের বহুবচন। এটি غابر শব্দের বহুবচন। অর্থ হল অবশিষ্ট আহলে কিতাব। غابر শব্দের অর্থ হল বাকী- অবশিষ্ট।

مِنَ الَّتِي رَأَوْهُ فِيهَ : এখানে روية এর অর্থ হল ইলম ও মারিফাত। কারণ তারা দুনিয়াতে দেখেনি তবে তাদের ইলম ও মারিফাত ছিল।

لَا نُشْرِكُ بِاللّٰهِ شَيْئًا مَرَّتَيْنِ أَوْ ثَلَاثًا : তাদের একথা বলার কারণ হল, আল্লাহ তাদের সামনে অপরিচিত সিফাতে প্রকাশিত হবেন। খাত্তাবীর. বলেন,তখন আল্লাহকে নিশ্চিতরূপে দেখার প্রতিবন্ধক হল, তাদের সাথে ছিল মুনাফিকরা, যারা আল্লাহর দর্শনের যোগ্য নয়।

তাদের সামনে তাদের বরকে দেখার জন্য প্রতিবন্ধক থাকবে। মুনাফিকরা যখন তাদের থেকে পৃথক হয়ে যাবে তখন পর্দা প্রতিবন্ধক ও সরিয়ে দেয়া হবে। আল্লাহকে দেখলে পরে তারা বলবে, আপনি আমাদের রব।- কাসতাল্লানী।

## بَاب فَكَيْفَ إِذَا جِئْنَا مِنْ كُلِّ أُمَّةٍ بِشَهِيدٍ وَجِئْنَا بِكَ عَلَى هَؤُلَاءِ شَهِيدًا الْمُخْتَالُ وَالْخَتَّالُ وَاحِدٌ نَطْمِسَ وُجُوهًا نُسَوِّيَهَا حَتَّى تَعُودَ كَأَقْفَائِهِمْ طَمَسَ الْكِتَابَ مَحَاهُ جَهَنَّمَ سَعِيرًا وُقُودًا

**২৩৩৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন প্রত্যেক উম্মত হতে একজন সাক্ষী উপস্থিত করব এবং আপনাকে ওদের বিরুদ্ধে সাক্ষীরূপে উপস্থিত করব তখন কী অবস্থা হবে!"-৪ : ৪১ الْمُخْتَالُ وَالْخَتَّالُ একই অর্থে ব্যবহৃত, দাম্ভিক। نَطْمِسَ وُجُوهًا – সমান করে দেব। শেষ পর্যন্ত তাদের গর্দানের মত হয়ে যাবে।

طَمَسَ الْكِتَابَ : অর্থ কিতাবের লেখা মোচন করে ফেলা। جَهَنَّمَ سَعِيرًا অর্থ জ্বলন্ত অগ্নি। -পারা ৫, রুকূ ৩

**ব্যাখ্যা :** আল্লাহ তা'আলা এ আয়াতে কিয়ামত দিবসের ভয়ংকর পরিস্থিতির বিবরণ দিয়েছেন যে, তখন এসব লোক কি করবে, যখন আমি প্রতিটি উম্মত ও প্রতিটি সম্প্রদায় থেকে তাদের অবস্থার বিবরণদাতা সাক্ষী তথা নবীগণকে ডাকব। তারা সবাই অবস্থার বিবরণ দিবে এবং হে মুহাম্মদ! আপনাকে আপনার উম্মতের ব্যাপারে অন্যান্য নবীর ন্যায় সাক্ষী বানিয়ে উপস্থিত করব। ইত্যাদি তাফসীর।

الْمُخْتَالُ وَالْخَتَّالُ وَاحِدٌ : অর্থাৎ, উভয়টির অর্থ এক। এতে ইঙ্গিত হল انَّ اللهَ لَا يُحِبُّ كُلَّ مُخْتَالٍ فَخُوْرٍ -পারা ৫, রুকূ ৩ আয়াতের দিকে। الْمُخْتَالُ শব্দের অর্থ হল অহংকারী, আত্মগর্বী, দাম্ভিক, তথা বাস্তবে যে বড়ত্ব নেই তার উপর সে গর্বকারী। অধিকাংশ কপিতে আছে, الْمُخْتَالُ এবং الْخَتَّالُ (তা এর উপর তাশদীদ) সমার্থক। অথচ الْخَتَّالُ শব্দের অর্থ হল ফেরেববাজ- ধোকাবাজ। এজন্যই আল্লামা আইনী র. বলেন, বিষয়টি প্রশ্নসাপেক্ষ। কারণ, الْمُخْتَالُ শব্দটি الخيلاء (অহংকার) থেকে আর الْخَتَّالُ তা এর উপর তাশদীদ সহকারে الختل থেকে। এর অর্থ হল ধোঁকা। অতএব এটি অহংকারের সাথে সামঞ্জস্যপূর্ণ নয়। আল্লামা কাসতাল্লানী র. বলেন, 'অতএব এঅর্থ الْمُخْتَالُ শব্দে হওয়া সম্ভব নয়। কারণ, এখানে তো এর উদ্দিষ্ট অর্থ আত্মগর্বী।। অবশ্য আরেকটি কপি তথা উসাইলীর বিবরণ الْمُخْتَالُ وَالْخَالُ واحدٌ। আল্লামা আইনী র. বলেন, একদল এটাকে সঠিক বলেছে। আবু উবায়দার কালামে তাই রয়েছে। সারমর্ম হল, অধিকাংশের মতে বর্তমান মূলপাঠের কপি অপেক্ষা হাশিয়ার (টীকার) কপি বিশুদ্ধতম। কারণ الْخَالُ মানে الخائل (অহংকারী) এবং الْمُخْتَالُ সমার্থক।

نَطْمِسَ وُجُوهًا نُسَوِّيَهَا حَتَّى تَعُودَ كَأَقْفَائِهِمْ طَمَسَ الْكِتَابَ مَحَاهُ : এখানে ইঙ্গিত হল يَا أَيُّهَا الَّذِينَ أُوتُوا الْكِتَابَ آمِنُوا بِمَا نَزَّلْنَا مُصَدِّقًا لِمَا مَعَكُمْ مِنْ قَبْلِ أَنْ نَطْمِسَ وُجُوهًا আয়াতের দিকে। তিনি বলেন, نَطْمِسَ وُجُوهًا এর অর্থ হল, "আমি চেহারাগুলোকে সমান করে দিব।" -পারা ৫, রুকূ ৪

আয়াতে কারীমায় আহলে কিতাব তথা ইয়াহুদীদেরকে সম্বোধন করে কুরআন মজীদের বিরোধিতার ব্যাপারে ভীতি প্রদর্শন করা হচ্ছে যে, হে আহলে কিতাব! কুরআনের প্রতি ঈমান আন তোমাদের চেহারা সমান করে দেয়ার পূর্বে। (অর্থাৎ, চেহারার নিদর্শনাদি নাক, চোখ ইত্যাদি মিটিয়ে বরাবর করার পূর্বে)

حَتَّى تَعُودَ كَأَقْفَائِهِمْ : এমনকি সে সব চেহারা পিছনের অংশের ন্যায় সমতল হয়ে যাবে,চেহারার নিদর্শনাদি নাক, চোখ ইত্যাদি মিটিয়ে বরাবর করে দিবে। মুহাওয়ারা (বাগধারা) বলে যে, এ থেকেই আসে- طَمَسَ الْكِتَابَ তথা কিতাব মিটিয়ে দিয়েছে, পরিবর্তন সাধন করেছে, বিকৃতি ঘটিয়েছে।

سَعِيرًا وُقُودًا : ইঙ্গিত হল وكفي بجهنم سعيرا এর দিকে। অর্থাৎ, জাহান্নামের প্রজ্জ্বলিত অগ্নি। আবু উবায়দা থেকে سعير এর তাফসীর বর্ণনা করছেন যে, সাঈর অর্থ হল ইন্ধন, যদ্বারা অগ্নি জ্বালানো যায়।

**حَدَّثَنَا** صَدَقَةُ أَخْبَرَنَا يَحْيَى عَنْ سُفْيَانَ عَنْ سُلَيْمَانَ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَبِيدَةَ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ يَحْيَى بَعْضُ الْحَدِيثِ عَنْ عَمْرِو بْنِ مُرَّةَ قَالَ قَالَ لِي النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اقْرَأْ عَلَيَّ قُلْتُ آقْرَأُ عَلَيْكَ وَعَلَيْكَ أُنْزِلَ قَالَ فَإِنِّي أُحِبُّ أَنْ أَسْمَعَهُ مِنْ غَيْرِي فَقَرَأْتُ عَلَيْهِ سُورَةَ النِّسَاءِ حَتَّى بَلَغْتُ فَكَيْفَ إِذَا جِئْنَا مِنْ كُلِّ أُمَّةٍ بِشَهِيدٍ وَجِئْنَا بِكَ عَلَى هَؤُلَاءِ شَهِيدًا قَالَ أَمْسِكْ فَإِذَا عَيْنَاهُ تَذْرِفَانِ

১০৬. সাদাকাহ র....... আমর ইবনে মুররা . সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে বললেন– আমার কাছে কুরআন করীম তিলাওয়াত কর। আমি বললাম, আমি আপনার কাছে তিলাওয়াত করব! অথচ আপনার প্রতিই তা অবতীর্ণ হয়েছে? তিনি বললেন, অন্যের মুখে শ্রবণ করতে আমি পছন্দ করি। এরপর আমি তাঁর নিকট সূরা 'নিসা' পড়লাম। যখন আমি فَكَيْفَ إِذَا جِئْنَا مِنْ كُلِّ أُمَّةٍ بِشَهِيدٍ وَجِئْنَا بِكَ عَلَى هَؤُلَاءِ شَهِيدًا – পর্যন্ত তিলাওয়াত করলাম, তিনি বললেন, থাম, থাম, তখন তাঁর দু' চোখ থেকে টপ টপ করে অশ্রু নির্গত হচ্ছিল।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ইমাম বুখারী হাদীসটি এনেছেন ফাযায়েলুল কুরআনে ৭৫৫ পৃষ্ঠায়।

قَالَ يَحْيَى بَعْضُ الْحَدِيثِ عَنْ عَمْرِو بْنِ مُرَّةَ : ইয়াহইয়া ইবনে সাঈদ আল কাত্তান র. বলেন, হাদীসের কিছু অংশ আমর ইবনে মুররা থেকে বর্ণিত। আমর (عَمْرو) শব্দটির আইনের উপর যবর।

مُرَّةَ : মীমের উপর পেশ, রা-এর উপর তাশদীদ। অর্থাৎ, আমাশের রেওয়ায়াত থেকে উদ্দেশ্য হল, ইয়াহইয়া ইবনে সাঈদ শুনেছেন সুফিয়ান সাওরী থেকে, সুফিয়ান শুনেছেন সুলায়মান আমাশ থেকে, সুলায়মান আমাশ ইবরাহীম নাখঈ থেকে। সুলায়মান আমাশ হাদীসের কিছু অংশ আমর ইবনে মুররা থেকে, তিনি ইবরাহীম নাখঈ শুনেছেন। যেমন পরবর্তী পৃষ্ঠায় باب البكاء عند قراءة القران- قَالَ الاعمش وبَعْضُ الْحَدِيث حدثني عَمْرُو بن مُرَّة عن ابراهيمَ -এর সুস্পষ্ট বিবরণ রয়েছে।

قُلْتُ آقْرَأُ عَلَيْكَ : হামযার উপর মদ সহকারে। আমি কি আপনাকে পড়ে শুনাব? অথচ আপনার উপরই তো কুরআন নাযিল করা হয়েছে।

قَالَ فَإِنِّي أُحِبُّ أَنْ أَسْمَعَهُ مِنْ غَيْرِي : তিনি বললেন, আমি অন্যের কাছ থেকে শুনতে চাই। এতে বুঝা গেল, নিজে পড়ার চেয়ে বুঝা এবং গভীরভাবে চিন্তা ফিকির করার অধিক সুযোগ হয় শ্রোতার। কারণ, বারী কিরাআতে রত থাকেন, মনযোগ থাকে শব্দ ও আহকামের দিকেও। তাছাড়া প্রেমাস্পদের কথা অন্যের মুখে অধিক সুমধুর সুমিষ্ট হয়ে থাকে।

فَإِذَا عَيْنَاهُ تَذْرِفَانِ : শব্দটি মুফাজাতিয়া। عَيْنَاهُ শব্দটি মুবতাদা। এর খবর হল تَذْرِفَانِ যাল সহকারে, রা-এর নিচে যের। হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. বলেন, যখন আমি এ আয়াতে পৌঁছি তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, থেমে যাও। তখন আমি দেখলাম, তার দুচোখ বেয়ে অশ্রু ঝরছে।

**প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কান্নার কারণ**

আল্লামা আইনী র. বলেন, "এ আয়াত শুনে রহমতে আলম সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর কান্নার কারণ কি? এ ব্যাপারে উলামায়ে কেরামের বিভিন্ন উক্তি রয়েছে– ১. আল্লামা ইবনুল জাওযী র. বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহিস সালাম যখন এ আয়াত শুনলেন যে, তাতে রয়েছে, উম্মতের ব্যাপারে তাঁকে সাক্ষ্য প্রদান করতে হবে। তাদের অবস্থার বিবরণ দিতে হবে অথচ উম্মতের মধ্যে তো গুনাহগারও থাকবে অতঃপর সাক্ষ্যদান শেষে আহকামুল হাকিমীনের হুকুম জারী হবে, অথচ রাসূল সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর উদ্দেশ্য হবে তাদের ব্যাপারে সুপারিশ করা, এজন্য গুনাহগারদের অবস্থার পরিপ্রেক্ষিতে তাঁর চোখ থেকে অশ্রু প্রবাহিত হয়েছে।

প্রকাশ থাকে যে, এ কারণ তখন হবে যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাক্ষ্য গুনাহগার মুসলমানদের ব্যাপারে উদ্দেশ্য হবে।

২. যদি আয়াতে কারীমায় উদ্দেশ্য এই হয় যে, নবীগণের সাক্ষ্য হবে স্ব স্ব উম্মতগণের ব্যাপারে আর নবী করীম সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর সাক্ষ্য হবে নবীগণের সত্যতার উপর। তাই রাসূল সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর কান্নার কারণ হবে কিয়ামতের এ ভয়াবহ দৃশ্যের কল্পনা।

৩. একটি উক্তি হল, রাসূল সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর এ কান্নার কারণ চরমানন্দ। কারণ, কিয়ামতের এ ভয়াবহ পরিস্থিতিতে আল্লাহ তা'আলা রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর উম্মতকে পূর্ববর্তী সমস্ত উম্মতের ব্যাপারে সাক্ষী বানিয়েছেন। (এটা চরমানন্দের বিষয়।) চরমানন্দের সময় কান্না এসে যায়। যেমন এক কবি বলেন–طفح السرور علي حتي انه–من عظم ما قد سرني ابكاني

بَاب قَوْلِهِ وَإِنْ كُنْتُمْ مَرْضَى أَوْ عَلَى سَفَرٍ أَوْ جَاءَ أَحَدٌ مِنْكُمْ مِنَ الْغَائِطِ صَعِيدًا وَجْهَ الْأَرْضِ وَقَالَ جَابِرٌ كَانَتْ الطَّوَاغِيتُ الَّتِي يَتَحَاكَمُونَ إِلَيْهَا فِي جُهَيْنَةَ وَاحِدٌ وَفِي أَسْلَمَ وَاحِدٌ وَفِي كُلِّ حَيٍّ وَاحِدٌ كُهَّانٌ يَنْزِلُ عَلَيْهِمْ الشَّيْطَانُ وَقَالَ عُمَرُ الْجِبْتُ السِّحْرُ وَالطَّاغُوتُ الشَّيْطَانُ وَقَالَ عِكْرِمَةُ الْجِبْتُ بِلِسَانِ الْحَبَشَةِ شَيْطَانٌ وَالطَّاغُوتُ الْكَاهِنُ **বুখারী ৬৫৯**

**২৩৪০. অনুচ্ছেদ-** আল্লাহ্ তা'আলার বাণী : "আর যদি তোমরা পীড়িত হও (যার ফলে পানি কষ্ট হয় বা ক্ষতি করে) অথবা সফরে থাক অথবা তোমাদের কেউ শৌচ স্থান থেকে (প্রস্রাব-পায়খানা করে) আস .......।" -৪ : ৪৩। صَعِيدًا - মাটির উপরিভাগ। জাবির রা. বলেন, যে সকল তাগুতের কাছে তারা বিচারের জন্য যেত তাদের একজন ছিল বুহাইনা গোত্রের, একজন আসলাম গোত্রের এবং এভাবে প্রত্যেক গোত্রে এক-একজন করে তাগূত ছিল। তারা হচ্ছে গণক। তাদের কাছে শয়তান আসত।

উমর রা. বলেন, الْجِبْتُ - জাদু। الطَّاغُوتُ - শয়তান। ইকরামা রা. বলেন, হাবশী ভাষায় শয়তানকে الْجِبْتُ বলা হয়। আর গণককে الطَّاغُوتُ বলা হয়।

উদ্দেশ্য হল, উযুর প্রয়োজন হলে আর পানি ব্যবহারের ক্ষমতা না থাকলে তোমরা নামায ইত্যাদির জন্য তায়াম্মুম করো।

صَعِيدًا وَجْهَ الْأَرْضِ : ইঙ্গিত হল فَلَمْ تَجِدُوا مَاءً فَتَيَمَّمُوا صَعِيدًا طَيِّبًا আয়াতের দিকে। ইমাম বুখারী র. বলেন, صَعِيدًا এর অর্থ হল ভূপৃষ্ঠ –মাটির উপরিভাগ।

وَقَالَ جَابِرٌ كَانَتْ الطَّوَاغِيتُ الَّتِي يَتَحَاكَمُونَ إِلَيْهَا فِي جُهَيْنَةَ وَاحِدٌ وَفِي أَسْلَمَ وَاحِدٌ وَفِي كُلِّ حَيٍّ وَاحِدٌ كُهَّانٌ يَنْزِلُ عَلَيْهِمْ الشَّيْطَانُ

জাবির ইবনে আবদুল্লাহ রা. বলেন, তাওয়াগীত (তাগূত এর বহুবচন) সেগুলো যেগুলোর নিকট (বর্বরতার যুগে) বিচারের ফয়সালার জন্য যাওয়া হত। অর্থাৎ, মামলা মুকাদ্দমা নিয়ে যেত এবং গুরুত্বপূর্ণ বিষয়াবলীতে সেগুলোর শরণাপন্ন হত। এক তাগুত ছিল জুহাইনা গোত্রে, আরেকটি আসলাম গোত্রে। এমনিভাবে আরবের প্রতিটি গোত্রে এক একটি তাগুত থাকত। তারা ছিল কাহিন -গণক বা ভবিষ্যদ্বক্তা। كاهن শব্দটির বহুবচন كُهَّانٌ। কাফ-এর উপর পেশ, হা-এর উপর যবর ও তাশদীদ। যাদের নিকট শয়তান (ভবিষ্যতের সংবাদ নিয়ে) আসত।

এখানে ইঙ্গিত হল يُرِيْدُوْنَ اَنْ يَّتَحَاكَمُوْا اِلَى الطَّاغُوْت আয়াতের দিকে। "(তারপরও তারা) নিজেদের বিষয়াবলীর ফয়সালা শয়তানের নিকট করাতে চাচ্ছে।" -পারা ৫, রুকূ ৬

وَقَالَ عُمَرُ الْجِبْتُ السِّحْرُ وَالطَّاغُوتُ الشَّيْطَانُ وَقَالَ عِكْرِمَةُ الْجِبْتُ بِلِسَانِ الْحَبَشَةِ شَيْطَانٌ وَالطَّاغُوتُ الْكَاهِنُ

ইঙ্গিত হল– يُؤْمِنُوْنَ بِالْجِبْتِ وَالطَّاغُوْت আয়াতের দিকে। 'তারা প্রতিমা ও শয়তানকে মানে।"-পারা ৫ রুকূ ৫ এবং হযরত উমর রা. বলেন, الْجِبْتُ এর অর্থ হল যাদু। তাগুত দ্বারা উদ্দেশ্য শয়তান। ইকরিমা বলেছেন, হাবশী ভাষায় الْجِبْتُ মানে শয়তান, তাগুত মানে ভবিষদ্বক্তা। মূলত জিব্ত এবং তাগুতের অর্থের ব্যাপারে আলেমগণের মতভেদ আছে। কিন্তু ইমাম ইবনে জারীর তাবারীর ফয়সালা এ বিষয়ে নেহায়েত পরিষ্কার, যদ্বারা এসব গুণাবলীতে সামঞ্জস্য বিধান হয়ে যায়। তিনি বলেন – ان المراد بالجبت والطاغوت جنس ما كان يعبد من دون الله سواء كان صنما او شيطانا جنيا او ادميا فيدخل فيه الساحر والكاهن "জিবত এবং তাগুত দ্বারা আল্লাহ ছাড়া যেগুলোকে পূজা-উপাসনা করা হয়, চাই প্রতিমা হোক বা শয়তান, জিন হোক বা ইনসান সেসব জিনিস উদ্দেশ্য। অতএব এতে জাদুকর এবং গণক-ভবিষ্যদ্বক্তাও অন্তর্ভুক্ত হয়ে যায়।"– ফাতহুল বারী, উমদা

**কুরআন মজীদে কি অনারবী শব্দ আছে?**

এ বিষয়ে মতবিরোধ আছে। হযরত ইকরিমা থেকে বর্ণিত আছে, হাবশী ভাষায় জিবতের অর্থ হল শয়তান। এতে বুঝা গেল কুরআনে অনাবরী শব্দ আছে। এরূপ ২৭টি শব্দ আছে –

السلسبيل، طه ،كورت، بيع، روم، طوبي، سجيل، كافور، زنجبيل، مشكوة، سرادق، استبرق، صلوات، سندس، طور، قراطيس، ربانيين، غساق، دينار، قسطاس، قسورة، اليم، ناشئة، كفلين، فردوس، تنور، مقاليد.

ইমাম শাফিঈ র. ও বিশিষ্ট অভিধানবিদ আবু উবায়দা র. প্রমুখ থেকে অস্বীকৃতি বর্ণিত আছে তাঁরা এগুলোকে تـوارد اللغتين এর ক্ষেত্রে প্রযোজ্য ধরেন। অর্থাৎ, উভয় ভাষাতেই এসব শব্দ ব্যবহৃত হয়। –ফাতহুল বারী, উমদা।

**حَدَّثَنِي** مُحَمَّدٌ أَخْبَرَنَا عَبْدَةُ عَنْ هِشَامٍ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ هَلَكَتْ قِلَادَةٌ لِأَسْمَاءَ فَبَعَثَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي طَلَبِهَا رِجَالًا فَحَضَرَتْ الصَّلَاةُ وَلَيْسُوا عَلَى وُضُوءٍ وَلَمْ يَجِدُوا مَاءً فَصَلَّوْا وَهُمْ عَلَى غَيْرِ وُضُوءٍ فَأَنْزَلَ اللَّهُ يَعْنِي آيَةَ التَّيَمُّمِ

১০৭. মুহাম্মদ র.......হযরত আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমার নিকট থেকে আসমা রা. –এর একটি হার হারিয়ে গিয়েছিল। তা খুঁজতে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কয়েকজন লোক পাঠিয়েছিলেন। তখন নামাযের সময় হল, তাদের কাছে পানি ছিল না। আবার ওযুর পানিও পেলেন না। এরপর বিনা ওযুতে নামায আদায় করলেন। তখন আল্লাহ্ তা'আলা তায়াম্মুমের বিধান নাযিল করলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি তায়াম্মুমে এসেছে।

قِلَادَةٌ : কাফ-এর নিচে যের। এ হারটির মূল্য ছিল ১২ দিরহাম। –কাস্তাল্লানী

## بَاب قَوْلِهِ أَطِيعُوا اللَّهَ وَأَطِيعُوا الرَّسُولَ وَأُولِي الْأَمْرِ مِنْكُمْ ذَوِي الْأَمْرِ বুখারী ৬৫৯

**২৩৪১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! যদি তোমরা আল্লাহ্ ও আখিরাতে বিশ্বাস কর তবে তোমরা আনুগত্য কর আল্লাহর, আনুগত্য কর রাসূলের এবং তাদের যারা তোমাদের মধ্যে ক্ষমতার অধিকারী। কোন বিষয়ে তোমাদের মতভেদ থাকলে তা উপস্থাপিত কর, আল্লাহ্ ও রাসূলের কাছে তা-ই উত্তম এবং পরিণামে প্রকৃষ্টতর।" ৪ : ৫৯ وَأُولِي الْأَمْرِ مِنْكُمْ – দায়িত্বশীল।

ইঙ্গিত হল – يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا أَطِيعُوا اللَّهَ وَأَطِيعُوا الرَّسُولَ وَأُولِي الْأَمْرِ مِنْكُمْ ذَوِي الْأَمْرِ আয়াতের দিকে। "হে ঈমানদাররা! তোমরা আল্লাহর হুকুম মান, আল্লাহর রাসূলের ও তোমাদের শাসকদের হুকুম মান।"-পারা ৫, রুকূ ৫

আবু উবায়দা র. থেকে أُولِي الْأَمْرِ এর তাফসীর বর্ণনা করেন ذَوِي الْأَمْرِ তথা হুকুমওয়ালা অর্থাৎ, শাসকগণ।

এর দ্বারা এটিও বুঝা গেল যে, أولو শব্দটি অন্যশব্দ ذو এর বহুবচন। এটি হালাতে নসবী এবং জররীতে أُولِي এবং হালতে রফয়ীতে أُولو হবে।

**حَدَّثَنَا** صَدَقَةُ بْنُ الْفَضْلِ أَخْبَرَنَا حَجَّاجُ بْنُ مُحَمَّدٍ عَنْ ابْنِ جُرَيْجٍ عَنْ يَعْلَى بْنِ مُسْلِمٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَطِيعُوا اللَّهَ وَأَطِيعُوا الرَّسُولَ وَأُولِي الْأَمْرِ مِنْكُمْ قَالَ نَزَلَتْ فِي عَبْدِ اللَّهِ بْنِ حُذَافَةَ بْنِ قَيْسِ بْنِ عَدِيٍّ إِذْ بَعَثَهُ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي سَرِيَّةٍ

১০৮. সাদাকাহ্ ইব্‌নে ফযল র....... 'আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, أَطِيعُوا اللَّهَ وَأَطِيعُوا الرَّسُولَ وَأُولِي الْأَمْرِ مِنْكُمْ আয়াতটি নাযিল হয়েছে আবদুল্লাহ ইব্‌নে কায়স ইব্‌নে আদী সম্পর্কে যখন তাঁকে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি সৈন্যদলের প্রধান করে প্রেরণ করেছিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী ৪১২ পৃ :

**أُولُو الْأَمْرِ দ্বারা উদ্দেশ্য কি?**

আল্লামা আইনী র. বলেন, এতে ১১টি উক্তি রয়েছে–

১. আমীর-উমারা। এ উক্তি করেছেন ইবনে আব্বাস ও আবু হোরায়রা রা. প্রমুখ।

২. আবু বকর ও উমর রা.। এ উক্তি করেছেন ইকরিমা।

৩. সমস্ত সাহাবায়ে কেরাম। এ উক্তি করেছেন মুজাহিদ।

৪. খলীফা চতুষ্টয়। ছালাবীর কথা অনুযায়ী এ উক্তি করেছেন আবু বকর ওয়াররাক।

৫. মুহাজির ও আনসারীগণ। এ উক্তিটি আতা র.-এর।

৬. সাহাবা ও তাবিঈন।

৭. সেসব জ্ঞানী ব্যক্তি যারা জনগণের দেখাশুনা ও তত্ত্বাবধান করেন। অতএব এতে নাজিম ও মুহতামিমরাও অন্তর্ভুক্ত হবেন। আল্লাহই ভাল জানেন। এ উক্তি ইবনে ফায়সালের।

৮. উলামা ফুকাহা। এ উক্তি জাবির ইবনে আবদুল্লাহ, হাসান ও আবুল আলিয়ার।

৯. সেনাবাহিনীর অধিনায়ক (সেনা অধিনায়ক)। এ উক্তি মায়মূন ইবনে মিহরান, মুকাতিল ও কালবীর।

১০. আহলে ইলম (উলামা) ও আহলে কুরআন (কুরআন বিশেষজ্ঞ)। এ উক্তি করেছেন মুজাহিদ। পছন্দ করেছেন ইমাম মালিক র.।

১১. সে সকল মনীষী, যারা কোন বিষয়ের জিম্মাদার। এটাই সহীহ। ইমাম বুখারী র. ذوي الامر শব্দ দ্বারা এদিকেই ঝোঁক প্রকাশ করেছেন– উমদা : ১৮/১৭৬

**বুখারী ৬৬০** **بَاب فَلَا وَرَبِّكَ لَا يُؤْمِنُونَ حَتَّى يُحَكِّمُوكَ فِيمَا شَجَرَ بَيْنَهُمْ**

**২৩৪২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "কিন্তু না, তোমার প্রতিপালকের শপথ! তারা মু'মিন হবে না, যতক্ষণ পর্যন্ত তারা তাদের নিজেদের বিবাদবিসম্বাদের বিচারভার তোমার উপর অর্পণ না করে; এরপর তোমার সিদ্ধান্ত সম্বন্ধে তাদের মনে কোন দ্বিধা না থাকে এবং সর্বান্তকরণে তা মেনে না নেয়।" ৪ : ৬৫

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ قَالَ خَاصَمَ الزُّبَيْرُ رَجُلًا مِنْ الْأَنْصَارِ فِي شَرِيجٍ مِنْ الْحَرَّةِ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اسْقِ يَا زُبَيْرُ ثُمَّ أَرْسِلْ الْمَاءَ إِلَى جَارِكَ فَقَالَ الْأَنْصَارِيُّ يَا رَسُولَ اللَّهِ أَنْ كَانَ ابْنَ عَمَّتِكَ فَتَلَوَّنَ وَجْهُ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ثُمَّ قَالَ اسْقِ يَا زُبَيْرُ ثُمَّ احْبِسْ الْمَاءَ حَتَّى يَرْجِعَ إِلَى الْجَدْرِ ثُمَّ أَرْسِلْ الْمَاءَ إِلَى جَارِكَ وَاسْتَوْعَى النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِلزُّبَيْرِ حَقَّهُ فِي صَرِيحِ الْحُكْمِ حِينَ أَحْفَظَهُ الْأَنْصَارِيُّ كَانَ أَشَارَ عَلَيْهِمَا بِأَمْرٍ لَهُمَا فِيهِ سَعَةٌ قَالَ الزُّبَيْرُ فَمَا أَحْسِبُ هَذِهِ الْآيَاتِ إِلَّا نَزَلَتْ فِي ذَلِكَ فَلَا وَرَبِّكَ لَا يُؤْمِنُونَ حَتَّى يُحَكِّمُوكَ فِيمَا شَجَرَ بَيْنَهُمْ

১০৯. 'আলী ইব্‌নে 'আবদুল্লাহ্ র....... উরওয়া র.. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, হাররা বা মদীনার কঙ্করময় ভূমিতে একটি পানির নালা নিয়ে একজন আনসারী হযরত যুবায়র রা. -এর সাথে ঝগড়া করেছিলেন, নবী করীম সাল্লাল্লাহু

সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হে যুবায়র! প্রথমত তুমি তোমার জমিতে পানি দাও, তারপর তুমি প্রতিবেশির জমিতে পানি ছেড়ে দেবে। আনসারী বললেন, ইয়া রাসূলাল্লাহ! সে আপনার ফুফাত ভাই, তাই এই ফয়সালা দিলেন। এতে অসন্তুষ্টিবশত রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চেহারা রক্তিম হয়ে গেল। তারপর তিনি বললেন, যুবায়র ! তুমি পানি চালাবে তারপর আইল পর্যন্ত ফিরে না আসা পর্যন্ত তা আটকে রাখবে তারপর প্রতিবেশীর জমির দিকে ছাড়বে।

আনসারী যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে রাগিয়ে তুললেন তখন তিনি তার হক পুরোপুরি যুবায়র রা. - কে প্রদানের জন্য স্পষ্ট নির্দেশ দিলেন। তাদেরকে প্রথমে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এমন একটি নির্দেশ দিয়েছিলেন যাতে উদারতা ছিল।

যুবায়র রা. বলেন فَلَا وَرَبِّكَ لَا يُؤْمِنُونَ حَتَّى يُحَكِّمُوكَ فِيمَا شَجَرَ بَيْنَهُمْ আয়াতটি এ উপলক্ষে নাযিল হয়েছে বলে আমরা ধারণা।

كَانَ أَشَارَ عَلَيْهِمَا : অর্থাৎ, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উভয়কে এরূপ হুকুমের ব্যাপারে উপদেশ দিয়েছিলেন যাতে উভয়ের প্রতি খেয়াল রাখা হয়েছিল। যুবায়র রা.বলেন, আমি মনে করি উক্ত আয়াত এ প্রসঙ্গেই অবতীর্ণ হয়েছিল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল মুসাকাতে পরপর তিনটি অনুচ্ছেদে এসেছে। প্রথমটি হল باب سكر الانهار পৃষ্ঠা ৩১৭ - ৩১৮, এমনিভাবে কিতাবুস সুলহেও এসেছে ৩৭৩ পৃষ্ঠায়।

فَلَا وَرَبِّكَ : এতে ﻻ হরফটি অতিরিক্ত। অনুবাদ দ্বারা বিষয়টি স্পষ্ট হয়ে যায়।

شَرِيج : শীন-এর উপর যবর, রা-এর নিচে যের, শেষে জীম। পাথুরে ভূমি থেকে নরম ভূমির দিকে পানি প্রবাহিত হওয়ার পথ, নালা।

الْحَرَّةَ : হা-এর উপর যবর, রা-এর উপর তাশদীদ। হাররা মদীনার একটি প্রসিদ্ধ স্থান। অর্থাৎ, মদীনার সন্নিকটে কালো পাথর বিশিষ্ট একটি স্থানের নাম।

أَرْسِلِ الْمَاءَ : এতে হামযায়ে কাতঈ রয়েছে। আমরের সীগা তথা নির্দেশসূচক শব্দ। ارسال থেকে।

فَقَالَ الْأَنْصَارِيُّ يَا رَسُولَ اللهِ أَنْ كَانَ ابْنَ عَمَّتِكَ : أَنْ এর হামযার উপর যবর। অর্থাৎ, যদি হামযার উপর যবর পড়া হয় তাহলে لام اجلية উহ্য থাকবে। তথা আপনি যুবাইরের জন্য অগ্রাধিকারের ফয়সালা এজন্য করেছেন যে, তিনি আপনার ফুফাত ভাই। হযরত যুবাইর প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ফুফু হযরত সফিয়্যা বিনতে আবদুল মুত্তালিবের ছেলে।

কেউ কেউ বলেছেন, হামযার নিচে যের انْ كَانَ ابْنَ عَمَّتِكَ বাক্যে।

ثُمَّ قَالَ اسْقِ يَا زُبَيْرُ ثُمَّ احْبِسْ الْمَاءَ : এখানে اسْقِ এবং احْبِسْ দুটো শব্দেই হামযায়ে ওয়াসল।

حَتَّى يَرْجِعَ (যতক্ষণ না পানি পৌঁছে) অর্থে ব্যবহৃত।

إِلَى الْجَدْرِ : জীম-এর উপর যবর, দাল সাকিন। দেয়ালের গোড়া। –আইনী । আল্লামা কাসতাল্লানী র. বলেন, الْجَدْرِ দ্বারা উদ্দেশ্য হল গাছের গোড়ার চতুর্দিকে খননকৃত গর্তকে। যদ্বারা চতুর্দিকে ঘের দেয়া হয়, যাতে পানি আটকে থাকে।

وَاسْتَوْعَى النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ : অর্থাৎ, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হক পূর্ণ করে দিলেন। এটি যুহরীর কথা। রাবীর কথা মাঝখানে অন্তর্ভুক্ত করা হয়েছে (মুদরাজ)।– উমদা

حِينَ أَحْفَظَهُ الْأَنْصَارِيُّ : যখন তাকে ক্রুদ্ধ করেছে। أَحْفَظَهُ হা সহকারে।

كَانَ أَشَارَ عَلَيْهِمَا : অর্থাৎ, প্রথমত নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সন্ধি-সমঝোতারূপে উভয়ের জন্য একটি হুকুম দিয়েছেন। যখন আনসারী গ্রহণ করল না তখন যুবায়রের অধিকার অনুযায়ী সিদ্ধান্ত দেন। মানে প্রথম ফয়সালা ছিল মুসতাহাবমূলক আর দ্বিতীয়টি অধিকারমূলক। অতএব কোন প্রশ্ন রইল না।

**এ আনসারী কে ছিল?**

এ ব্যাপারে উলামায়ে কেরামের বিভিন্ন উক্তি রয়েছে- প্রথমোক্তি হল আনসারী লোকটি মুনাফিক ছিল। কিন্তু আওস বা খাযরাজের সাথে বংশীয় সম্পর্ক ছিল। এ বংশীয় সম্পর্কের কারণে তাকে আনসারী বলা হয়েছে।

মা'আলিমুত তানযীলে আল্লামা বাগভী র. লিখেছেন– ফয়সালার পর যখন তারা দু'জন বেরিয়ে আসে এবং হযরত মিকদাদ রা.-এর কাছ দিয়ে অতিক্রম করে তখন হযরত মিকদাদ রা. জিজ্ঞেস করলেন, ফয়সালা কার পক্ষে হয়েছে? তখন সে আনসারী মুখ বিকৃত করে বলল, তাঁর ফুফাত ভাইয়ের পক্ষে। মিকদাদ রা. এর নিকট ছিল জনৈক ইয়াহুদী। সে আনসারীর আচরণ অনুভব করে বলল, তাদের প্রতি আল্লাহর মার, কারণ তারা সাক্ষ্যও দেয় যে, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আল্লাহর রাসূল এরপর তিনি যে ফয়সালা করেন, তার উপর (পক্ষপাতিত্বের) অভিযোগও করে। আল্লাহর কসম, হযরত মূসা আ. এর জীবদ্দশায় আমাদের একটি অপরাধ হয়ে গিয়েছিল। হযরত মূসা আ. আমাদেরকে তাওবার দিকে আহবান করেছিলেন এবং হুকুম করেছিলেন যে, পরস্পরে একে অপরকে হত্যা কর। আমরা সে হুকুম তামিল করেছিলাম। ফলে আমাদের নিহতের সংখ্যা দাঁড়িয়েছিল ৭০ হাজার। অবশেষে আমাদের প্রভূ আমাদের উপর সন্তুষ্ট হয়েছিলেন।

অতঃপর সাবিত ইবনে শাম্মাস ইবনে কায়েস রা. বলেন, আল্লাহ আমাদের সত্যতার সাক্ষী (অর্থাৎ, আল্লাহর কসম) যদি মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে আত্মহত্যার হুকুম দেন, তবে অবশ্যই আমি সে হুকুম তামিল করব।

তবে অন্যরা এতে প্রশ্ন উত্থাপন করেছেন যে, সলফে সালিহীন থেকে 'আনসার' শব্দ কোন মুনাফিকের ক্ষেত্রে বর্ণিত হয়নি, চাই সে বংশগতভাবেই হোক না কেন।

২. দ্বিতীয় উক্তি হল, 'আনসারী' দ্বারা উদ্দেশ্য হল হযরত হাতিব ইবনে আবু বালতাআ রা.। কিন্তু আল্লামা ইমাম নব্বী রা. বলেন, এটা বিশুদ্ধ নয়। কারণ, তিনি আনসারী নন।

এর উত্তরে বলা হয়েছে যে, এখানে 'আনসার' আভিধানিক অর্থে প্রযোজ্য। অর্থাৎ, যিনি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাহায্য করেছেন।

৩. তৃতীয় উক্তি হল সে আনসারী ব্যক্তির নাম ছিল হুমাইদ। কিন্তু এর উপর প্রশ্ন উত্থাপিত হয় যে, বুখারীর কিতাবুস সুলহের ৩৭৩ পৃষ্ঠার রেওয়ায়াতে আছে– رجلا من الانصار شهد بدرا অথচ বদরে অংশগ্রহণকারী এ নামের কোন সাহাবী নেই। অতএব এ উক্তি বিশুদ্ধ নয়।

মোটকথা, আনসারী ব্যক্তি মুনাফিক নাও হতে পারে, হতে পারে তিনি আনসারী সাহাবী। যার থেকে ক্রুদ্ধ অবস্থায় একটি বড় গুনাহ ও কসুর হয়ে গেছে। পরবর্তীতে তওবা নসীব হয়ে গেছে। আল্লাহই ভাল জানেন সঠিক কোনটি।

**বুখারী ৬৬০** **بَاب فَأُولَئِكَ مَعَ الَّذِينَ أَنْعَمَ اللَّهُ عَلَيْهِمْ مِنْ النَّبِيِّينَ**

**২৩৫৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "কেউ আল্লাহ্ এবং রাসূলের আনগত্য করে .......যাদের প্রতি আল্লাহ্ অনুগ্রহ করেছেন।" ৪ : ৬৯

এ আয়াতের শুরু হল ومن يطع الله ورسوله فَأُولَئِكَ مَعَ الَّذِينَ أَنْعَمَ اللَّهُ عَلَيْهِمْ مِنْ النَّبِيِّينَ الخ "আর যারা আল্লাহ ও তদ্বীয় রাসূলের আনুগত্য করে তারা তাদের সাথে থাকবে যাদের প্রতি আল্লাহ নেয়ামত দান করেছেন অর্থাৎ, নবী, সিদ্দীক, শহীদ ও নেককারগণ।" -পারা ৫, রুকূ ৬

**শানে নুযূল–** তাবারানী স্বীয় সনদে হযরত আয়েশা সিদ্দীকা রা. সূত্রে বর্ণনা করেছেন, এক ব্যক্তি রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দরবারে এসে আরজ করল, ইয়া রাসূলাল্লাহ! আপনি আমার জান ও সন্তান-সন্তুতি অপেক্ষা অধিক প্রিয়। আমি যখন ঘরে থাকি আর আপনার কথা স্মরণ হয় তখন যতক্ষণ না আপনার দরবারে উপস্থিত হয়ে আপনার সাথে সাক্ষাত না করি ততক্ষণ পর্যন্ত স্থিরতা আসে না। কিন্তু যখন আপনার ওফাতের কল্পনা করি তখন আমি জানি যে, (মৃত্যুর পর আপনার সাথে আমার এ সাক্ষাত হতে পারে না। কারণ) আপনি জান্নাতুল ফিরদাউসে বড় বড় নবী-রাসূলদের সঙ্গে

থাকবেন। আমার আশংকা আপনার চেহারায়ে আনওয়ার দেখতে পাব না। এতদশ্রবণে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কোন উত্তর দিলেন না। যতক্ষণ না হযরত জিবরাঈল আ. এ আয়াত নিয়ে অবতীর্ণ হলেন।

কোন কোন তাফসীর দ্বারা বুঝা যায়, এ আগন্তুক ছিলেন রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের আযাদকৃত দাস হযরত ছাওবান রা.।–তাইসীরুল কারী।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ بْنِ حَوْشَبٍ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ أَبِيهِ عَنْ عُرْوَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ مَا مِنْ نَبِيٍّ يَمْرَضُ إِلَّا خُيِّرَ بَيْنَ الدُّنْيَا وَالْآخِرَةِ وَكَانَ فِي شَكْوَاهُ الَّذِي قُبِضَ فِيهِ أَخَذَتْهُ بُحَّةٌ شَدِيدَةٌ فَسَمِعْتُهُ يَقُولُ مَعَ الَّذِينَ أَنْعَمَ اللَّهُ عَلَيْهِمْ مِنَ النَّبِيِّينَ وَالصِّدِّيقِينَ وَالشُّهَدَاءِ وَالصَّالِحِينَ فَعَلِمْتُ أَنَّهُ خُيِّرَ

১১০. মুহম্মদ ইব্‌নে আবদুল্লাহ্ ইব্‌নে হাওশার র....... . সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি যে, প্রত্যেক নবী অন্তিম সময়ে রোগাক্রান্ত হয়ে পড়লে তাঁকে দুনিয়া ও আখেরাতের যে কোন একটি নির্বাচন করার ইখতিয়ার দেয়া হয়। যে অসুস্থতায় তাঁকে উঠিয়ে নেয়া হয়েছে সে অসুস্থতায় তাঁর ভীষণ শ্বাসকষ্ট আরম্ভ হয়েছিল। সে সময় আমি তাঁকে مَعَ الَّذِينَ أَنْعَمَ اللَّهُ عَلَيْهِمْ مِنَ النَّبِيِّينَ وَالصِّدِّيقِينَ وَالشُّهَدَاءِ وَالصَّالِحِينَ "তারা নবীগণ, সত্যনিষ্ঠ শহীদ ও সৎকর্মপরায়ণ যাদের প্রতি আল্লাহ্ অনুগ্রহ করেছেন, তাদের সঙ্গী হবে।"-৪ : ৬৯ বলতে শুনেছি। এরপর আমি বুঝে নিয়েছি যে, তাঁকে ইখতিয়ার দেয়া হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ৬৩৮ পৃষ্ঠায় এবং এখানে তাফসীরে ৬৬০ পৃষ্ঠায় এসেছে।

بُحَّةٌ : বা-এর উপর পেশ। হা-এর উপর তাশদীদ। আওয়াজ ভারী হওয়া। কণ্ঠনালী খসখসে হওয়া।

মরযুল ওফাতের ব্যাখ্যা ও বিস্তারিত বিবরণের জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী দ্রষ্টব্য।

## بَاب وَمَا لَكُمْ لَا تُقَاتِلُونَ فِي سَبِيلِ اللَّهِ وَالْمُسْتَضْعَفِينَ مِنْ الرِّجَالِ وَالنِّسَاءِ الْآيَةَ

২৩৪৪. **অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের কী হল যে, তোমরা যুদ্ধ করবে না আল্লাহর পথে এবং অসহায় নর-নারী ও শিশুদের জন্য ......... যার অধিবাসী জালিম।" ৪ : ৭৫

باب بالتنوين اي هذا باب في قوله تعالي وما لكم الخ

**ব্যাখ্যা :** مَا لَكُمْ : ما শব্দটি استفهاميه অর্থাৎ, জিহাদ বর্জনের কোন কারণ নেই, এটি মুবতাদা আর لكم শব্দটি হল এর খবর। الْمُسْتَضْعَفِينَ খবর অবস্থায় سَبِيلِ اللَّهِ এর উপর আতফ হবে। الظالم اهلها শব্দ القرية এর সিফাত। الظالم এর ফায়েল اهلها হওয়ার কারণে এটিকে পুংলিঙ্গ নেয়া হয়েছে।

উদ্দেশ্য হল, দু কারণে কাফেরদের বিরুদ্ধে জিহাদ করা জরুরী– ১. আল্লাহর দীনকে সমুন্নত করা ও বিজয়ী করার উদ্দেশ্যে। ২. যেসব মজলুম নিপীড়িত মুসলিম কাফেরদের নিকট অসহায় অবস্থায় পড়ে আছে তাদের মুক্তিদানের উদ্দেশ্যে। মক্কায় কিছুসংখ্যক লোক ছিল যারা প্রিয় নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামদের সাথে হিজরত করতে পারেনি এবং তাদের আত্মীয় স্বজন তাদের কষ্ট দিত পুনরায় কাফের হয়ে যাওয়ার জন্য। এর পরিপ্রেক্ষিতে আল্লাহ তা'আলা মুসলমানদের বলেছেন যে, দু কারণে কাফেরদের বিরুদ্ধে তোমাদের জিহাদ করা জরুরী– যাতে আল্লাহর দীন সমুন্নত হয় এবং মজলুম মুসলিমরা মক্কার কাফেরদের জুলুম থেকে মুক্তি পায়।

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عُبَيْدِ اللَّهِ قَالَ سَمِعْتُ ابْنَ عَبَّاسٍ قَالَ كُنْتُ أَنَا وَأُمِّي مِنَ الْمُسْتَضْعَفِينَ مِنَ الرِّجَالِ وَالنِّسَاءِ

**১১১.** আবদুল্লাহ ইবনে মুহাম্মদ র....... উবায়দুল্লাহ্ র. . সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, আমি ইব্‌নে 'আব্বাস রা. -কে বলতে শুনেছি, তিনি বলেছেন যে, আমি এবং আমার আম্মা আয়াতে উল্লিখিত অসহায়দের অন্তর্ভুক্ত ছিলাম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা.-এর আম্মা হলেন হযরত উম্মুল ফযল লুবাবা বিনতে হারিস রা.। তিনি প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের অর্ধাঙ্গিনী হযরত মায়মূনা রা.-এর বোন হযরত খাদীজা রা.-এর পর তিনিই সর্বপ্রথম ইসলাম গ্রহণকারিনী মহিলা।–উমদা

হযরত আব্বাস রা. খায়বর যুদ্ধের পূর্বেই ইসলাম গ্রহণ করেছিলেন, মক্কায় তিনি তার ইসলাম প্রকাশ করতেন না। একারণেই বদর যুদ্ধের দিন রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাহাবায়ে কেরামকে বলেছিলেন, من لقى منكم العباس فلا يقتله "আব্বাসের সাথে যার সাক্ষাত হয় সে যেন তাকে হত্যা না করে।"

বাকী রইল এই প্রশ্ন যে, বদর যুদ্ধবন্দীদের মধ্যে তো তিনিও ছিলেন? এর উত্তর হল, মক্কার কাফেররা হযরত আব্বাস রা.কে জোর পূর্বক মুসলমানদের বিরুদ্ধে (যুদ্ধের জন্য) নিয়ে এসেছিল।

**حَدَّثَنَا** سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ أَنَّ ابْنَ عَبَّاسٍ تَلَا إِلَّا الْمُسْتَضْعَفِينَ مِنْ الرِّجَالِ وَالنِّسَاءِ وَالْوِلْدَانِ قَالَ كُنْتُ أَنَا وَأُمِّي مِمَّنْ عَذَرَ اللَّهُ وَيُذْكَرُ عَنْ ابْنِ عَبَّاسٍ حَصِرَتْ ضَاقَتْ تَلْوُوا أَلْسِنَتَكُمْ بِالشَّهَادَةِ وَقَالَ غَيْرُهُ الْمُرَاغَمُ الْمُهَاجَرُ رَاغَمْتُ هَاجَرْتُ قَوْمِي مَوْقُوتًا مُوَقَّتًا وَقْتَهُ عَلَيْهِمْ

**১১২.** সুলায়মান ইব্‌নে র....... ইব্‌নে আবু মুলায়কা র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইব্‌নে 'আব্বাস রা. إِلَّا الْمُسْتَضْعَفِينَ مِنْ الرِّجَالِ وَالنِّسَاءِ وَالْوِلْدَانِ – "তবে যেসব অসহায় পুরুষ, নারী ও শিশু .......।" ৪ : ৯৮ আয়াতটি তিলাওয়াত করলেন এবং বললেন, আল্লাহ্ যাদের অক্ষমতা অনুমোদন করেছেন আমি এবং আমার আম্মা তাদের অন্তর্ভুক্ত ছিলাম। ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত حَصِرَتْ সংকুচিত হয়েছে। تَلْوُوا – সাক্ষ্য দিতে তাদের জিহ্বা বক্র হয়। الْمُرَاغَم – হিজরতের স্থান, رَاغَمْتُ – আমার গোত্রকে ছেড়ে দিয়েছি। مَوْقُوتًا তাদের উপর সময় নির্ধারণ করে দেয়া হয়েছে।

**ব্যাখ্যা :** এটি ইবনে আব্বাস রা.-এর হাদীসের আরেকটি সনদ।

وَيُذْكَرُ عَنْ ابْنِ عَبَّاسٍ حَصِرَتْ ضَاقَتْ : ইঙ্গিত হল اَوْ جَاءُوْكُمْ حَصِرَتْ صُدُوْرُهُمْ আয়াতের দিকে।

"অথবা (যদি) তোমাদের নিকট মন ছোট করে আসে।"

تَلْوُوا أَلْسِنَتَكُمْ بِالشَّهَادَةِ : ইঙ্গিত হল وَاِنْ تَلْوُوْا اَوْ تُعْرِضُوْا এর দিকে।

"যদি তোমরা বিকৃতভাবে বর্ণনা কর অথবা পাশ কাটিয়ে যাও তবে আল্লাহ তোমাদের কর্ম সম্পর্কে ওয়াকিফহাল।"-পারা ৫, রুকূ ১৭

ইবনে আব্বাস রা. থেকেই এ তাফসীরও বর্ণিত হয়েছে যে, এ আয়াতে تَلْوُوا শব্দের অর্থ হল, সাক্ষ্যের ক্ষেত্রে জিহবা ঘুরিয়ে বাঁকা বিবরণ দিবে না, (বিকৃত কথা বলবে না) অথবা পাশ কাটাবে না যে পেঁচিয়ে কথা বলবে, যার ফলে শ্রোতাদের মনে সন্দেহ সৃষ্টি হবে। উভয় অবস্থাতে সাক্ষীর গুনাহ্ হবে। সাক্ষ্য তো পরিষ্কার ভাষায় হওয়া উচিত।

وَقَالَ غَيْرُهُ الْمُرَاغَمُ الْمُهَاجَرُ رَاغَمْتُ هَاجَرْتُ قَوْمِي : আর হযরত ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা অর্থাৎ, আবূ উবায়দা বলেছেন যে, وَمَنْ يُهَاجِرْ فِي سَبِيلِ اللّٰهِ يَجِدْ فِي الْأَرْضِ مُرَاغَمًا كَثِيرًا وَسَعَةً আয়াতে الْمُرَاغَمُ এর অর্থ হল হিজরতস্থল, ফেরার স্থল। বাগধারায় বলা হয় راغمت اي هاجرت قومي "আমি আমার সম্প্রদায়ের দুরাচরণের কারণে তাদের ছেড়েছি অর্থাৎ, পালিয়ে এসেছি।

مَوْقُوتًا مُوَقَّتًا وَقَّتَهُ عَلَيْهِمْ : ইঙ্গিত হল- إِنَّ الصَّلَاةَ كَانَتْ عَلَى الْمُؤْمِنِينَ كِتَابًا مَوْقُوتًا আয়াতের দিকে। "নিশ্চয় নামায মুমিনদের উপর নির্ধারিত সময়ে ফরয।"-পারা ৫, রুকূ ১২

আবু উবায়দা থেকে مَوْقُوتًا এর তাফসীর বর্ণনা করেন مُوَقَّتًا অর্থাৎ, وقت এর অর্থ হল সময় নির্ধারণ করা। তিনি বলেন اي وقته الله علي المومنين

তথা মুমিনদের উপর আল্লাহ তা'আলা নামাযের ওয়াক্ত নির্ধারণ করে দিয়েছেন।

হযরত ইবনে আব্বাস রা. থেকে مَوْقُوتًا এর তাফসীর مفروضا (ফরযকৃত) বর্ণিত আছে।

## بَاب فَمَا لَكُمْ فِي الْمُنَافِقِينَ فِئَتَيْنِ وَاللَّهُ أَرْكَسَهُمْ بِمَا كَسَبُوا قَالَ ابْنُ عَبَّاسٍ بَدَّدَهُمْ فِئَةٌ جَمَاعَةٌ

**২৩৪৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী, "অতঃপর তোমাদের কি হল যে, তোমরা মুনাফিকদের ব্যাপারে দু'দল হয়ে গেলে। যখন আল্লাহ তা'আলা তাদেরকে তাদের কৃতকর্মের জন্যে পূর্বাবস্থায় (কুফরের দিকে) ফিরিয়ে দিয়েছেন।"- ৪ : ৮৮, পারা ৫, রুকূ ৯। ইবনে আব্বাস রা. বলেছেন, أَرْكَسَهُمْ - তাদেরকে ছত্রভঙ্গ করেছেন।

হযরত ইবনে আব্বাস রা.এখানে أَرْكَسَهُمْ এর তাফসীর করেছেন بَدَّدَهُمْ দ্বারা। بَدَّدَهُمْ বাবে তাফঈল থেকে। এর অর্থ হল পৃথক করা, বিক্ষিপ্ত করা। অর্থাৎ, আল্লাহ তাদের বিক্ষিপ্ত ও বিচ্ছিন্ন করেছেন। কাতাদা থেকে বর্ণিত আছে اهلكهم, এটি হল তাফসীর বিল-লাযিম।

فِئَةٌ جَمَاعَةٌ : ইঙ্গিত হল উপরোক্ত আয়াতের فِئَتَيْنِ এর দিকে। এটি فِئَةٌ এর দ্বিবচন। এর অর্থ হল জামাআত বা দল। তাছাড়া কুরআনে হাকীমে فِئَةٌ শব্দের অর্থ সর্বত্রই জামাআত। যেমন- كم من فئة قليلة এমনিভাবে فئة تقاتل في سبيل الله।

حَدَّثَنِي مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ وَعَبْدُ الرَّحْمَنِ قَالَا حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَدِيٍّ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ يَزِيدَ عَنْ زَيْدِ بْنِ ثَابِتٍ رَضِيَ اللَّهُ عَنْهُ فَمَا لَكُمْ فِي الْمُنَافِقِينَ فِئَتَيْنِ رَجَعَ نَاسٌ مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ أُحُدٍ وَكَانَ النَّاسُ فِيهِمْ فِرْقَتَيْنِ فَرِيقٌ يَقُولُ اقْتُلْهُمْ وَفَرِيقٌ يَقُولُ لَا فَنَزَلَتْ فَمَا لَكُمْ فِي الْمُنَافِقِينَ فِئَتَيْنِ وَقَالَ إِنَّهَا طَيْبَةُ تَنْفِي الْخَبَثَ كَمَا تَنْفِي النَّارُ خَبَثَ الْفِضَّةِ

১১৩. মুহাম্মদ ইবনে বাশ্শার র.......যায়েদ ইবনে সাবিত রা. সূত্রে বর্ণিত, فَمَا لَكُمْ فِي الْمُنَافِقِينَ فِئَتَيْنِ - উহুদের যুদ্ধ থেকে একদল লোক দলত্যাগ করে ফিরে এসেছিল, এরপর তাদের ব্যাপারে লোকেরা দু'দল হয়ে গেল, একদল বলেছে, তাদেরকে হত্যা করে ফেল; অপরদল বলেছিল তাদেরকে হত্যা করো না, তখন নাযিল হল : فَمَا لَكُمْ فِي الْمُنَافِقِينَ فِئَتَيْنِ অর্থাৎ, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, এই মদীনা হচ্ছে পবিত্র স্থান, আগুন যেভাবে রৌপ্যের কালিমা বিদূরিত করে এটাও খবীস ও অসৎদেরকে বিদূরিত করে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি হজ্বে ২৫৩, মাগাযীতে ৫৮০ এবং তাফসীরে ৬৬০ পৃষ্ঠায় এসেছে। উহুদ যুদ্ধের বিস্তারিত বিবরণের জন্য দেখুন নাসরুল বারী কিতাবুল মাগাযী উর্দূ ৮৮-১০১ বিশেষত এ হাদীসের ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য ১০১ পৃষ্ঠা।

## بَاب وَإِذَا جَاءَهُمْ أَمْرٌ مِنَ الْأَمْنِ أَوِ الْخَوْفِ أَذَاعُوا بِهِ أَيْ أَفْشَوْهُ يَسْتَنْبِطُونَهُ يَسْتَخْرِجُونَهُ حَسِيبًا كَافِيًا إِلَّا إِنَاثًا يَعْنِي الْمَوَاتَ حَجَرًا أَوْ مَدَرًا وَمَا أَشْبَهَهُ مَرِيدًا مُتَمَرِّدًا فَلَيُبَتِّكُنَّ بَتَّكَهُ قَطَّعَهُ قِيلًا وَقَوْلًا وَاحِدٌ طَبَعَ خَتَمَ

**২৩৪৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন শান্তি অথবা শঙ্কার কোন সংবাদ তাদের কাছে আসে তখন তারা তা প্রচার করে থাকে।"- ৪ : ৮৩, পারা ৫, রুকূ ৮

أَذَاعُوا بِهِ - তা প্রচার করে দেয়। يَسْتَنْبِطُونَهُ - খুঁজে বের করে। حَسِيبًا-যথেষ্ট। إِنَاثًا- মৃত, পাথর হোক কিংবা মাটি অথবা এরকম অন্য কিছু। مَرِيدًا - বিদ্রোহী। فَلَيُبَتِّكُنَّ আর بَتَّكَهُ একই। অর্থাৎ, কর্ণচ্ছেদ করা। قِيلًا অর্থাৎ, বলা। طبع -সীলকৃত।

وَإِذَا جَاءَهُمْ أَمْرٌ مِنَ الْأَمْنِ أَوِ الْخَوْفِ أَذَاعُوا بِهِ أَيْ أَفْشَوْهُ : "আর যখন তাদের (মুনাফিক এবং স্বল্প জ্ঞান সম্পন্ন মুসলিমদের) নিকট ভয় বা অভয়ের কোন সংবাদ পৌঁছে তখন তারা তা ফলাও করে প্রচার করে। ইমাম বুখারী র. বলেন, আয়াতে কারীমায় أَذَاعُوا بِهِ এর অর্থ তারা তা ছড়িয়ে দেয় ফলাও করে প্রচার করে। শব্দটি اذاعة থেকে উদ্ভুত। এর অর্থ হল ফলাও করে প্রচার করা, ছড়িয়ে দেয়া। এ তাফসীর হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত। উদ্দেশ্য হল, যখন অভয়ের বিষয় আসে যেমন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কর্তৃক কারো সাথে সন্ধির ইচ্ছা করা, অথবা ইসলামী সেনাবাহিনীর বিজয় সংবাদ শুনা– তখন বিনা যাচাইয়ে এ সংবাদ ছড়িয়ে দিতে আরম্ভ করে। অথবা যখন কোন ভয়ংকর সংবাদ শুনে যেমন শত্রুদের কোথাও সমবেত হওয়া বা পরাজয়ের কোন সংবাদ আসা– তখনও বিনা যাচাইয়ে তা ফলাও করে প্রচার করতে আরম্ভ করে। ফলে অনেক সময় ফাসাদ ও ক্ষতির সম্মুখীন হতে হয়। মুনাফিকরা তো ক্ষতি করার উদ্দেশ্যে। আর স্বল্প জ্ঞান সম্পন্ন মুসলমানরা স্বল্প বুদ্ধির কারণে এরূপ করত। পরে এর হিকমত বলে দেয়া হয়েছে।

يَسْتَنْبِطُونَهُ يَسْتَخْرِجُونَهُ : ইঙ্গিত হল وَلَوْ رَدُّوهُ إِلَى الرَّسُولِ وَإِلَى أُولِي الْأَمْرِ مِنْهُمْ لَعَلِمَهُ الَّذِينَ يَسْتَنْبِطُونَهُ আয়াতের দিকে। "আর যদি তারা এ সংবাদ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং তাদের এখতিয়ার সম্পন্ন লোকদের নিকট (তথা শীর্ষস্থানীয় সাহাবায়ে কেরামের নিকট, যাঁরা ছিলেন রায় দেয়ার অধিকারী যেমন হযরত আবু বকর ও উমর রা. প্রমুখ) পৌঁছে দিত তবে যাচাই বাছাইকারীগন যাচাই বাছাই করত (অর্থাৎ, সংবাদের পরিণতি বা ফলশ্রুতি জানতে পারত যে, তা প্রচার করা সমীচীন, না গোপন রাখা ভাল।)

حَسِيبًا كَافِيًا : ইঙ্গিত হল إِنَّ اللَّهَ كَانَ عَلَى كُلِّ شَيْءٍ حَسِيبًا আয়াতের দিকে। নিশ্চয়ই আল্লাহ সব কিছুর হিসাবগ্রহণকারী - পারা ৫, রুকূ ৮ তিনি বলেন, حَسِيبًا অর্থাৎ, كَافِيًا বা যথেষ্ট। কারণ, আল্লাহ তা'আলা হিসাব লাগানো ছাড়াই সেসব অংশ ও পরিমাণ বুঝেন। যেগুলো বান্দা হিসাব করে জানে। কারণ, হিসাবকারী হিসাব করার পর মোট হিসাব সম্পর্কে জ্ঞান লাভ করে, আর আল্লাহ তাআলার জ্ঞান কোন জিনিস সম্পর্কে কোন কিছু হওয়ার উপর নির্ভরশীল নয়। অতএব এখানে حَسِيبًا এর অর্থ হল 'যথেষ্ট'। আরবদের বাগধারা আছে–نزلت بفلان فاكرمني و احسبني "আমি অমুকের কাছে অবতরন করেছি ও আমার জন্য যথেষ্ট হয়েছে অর্থাৎ, এত কিছু দিয়েছে যে, তা আমার জন্য যথেষ্ট হয়েছে।

إِلَّا إِنَاثًا يَعْنِي الْمَوَاتَ حَجَرًا أَوْ مَدَرًا وَمَا أَشْبَهَهُ : ইঙ্গিত হল – إِنْ يَدْعُونَ مِنْ دُونِهِ إِلَّا إِنَاثًا -পারা ৫, রুকূ ১৫ আয়াতের দিকে। অর্থাৎ, তারা আল্লাহ ছাড়া কেবল নারীদেরকেই ডাকে। উদ্দেশ্য হল, মুশরিকরা আল্লাহ ছাড়া নিজেদের যেসব উপাস্য বানিয়েছে সেগুলোকে তারা মহিলাদের নাম দিয়েছে। যেমন– লাত, উযযা, মানাত, নায়েলা ইত্যাদি।

আয়াতে কারীমায় إِنَاثًا শব্দের তাফসীর আবু উবায়দা প্রমুখ থেকে বর্ণনা করেন যে, এর অর্থ الْمَوَاتَ তথা নিষ্প্রাণ বস্তু চাই পাথর হোক বা মাটি কিংবা অনুরূপ বস্তু যেমন গাছ ইত্যাদি।

إِنَاثًا শব্দটি انثي এর বহুবচন। অর্থ মহিলা। হযরত হাসান বসরী র. থেকে বর্ণিত আছে যে, আরবের প্রতিটি গোত্রের জন্য স্বতন্ত্র প্রতিমা হত। সে গোত্রের দিকে সম্বন্ধ করে انثي بني فلان বলত। মোটকথা, আরব পৌত্তলিকরা প্রতিমাগুলোকে অলংকারাদি দিয়ে সাজাত, রমণীদের নামে নামকরণ করত। যেমন– লাত, মানাত, উযযা ইত্যাদি। এ হিসাবে প্রতিমাগুলোর প্রতি 'রমণী'র প্রয়োগ হবে রূপকার্থে। কিন্তু ইমাম বুখারী র. যে, إِنَاثًا এর তাফসীর الْمَوَاتَ দ্বারা বর্ণনা করেছেন তথা নিষ্প্রান জিনিস-চাই পাথর হোক কিংবা মাটি যেমন– মুশরিকদের মূর্তিগুলো ছিল– এমতাবস্থায় প্রয়োগ হবে প্রকৃত অর্থে।

مَرِيدًا مُتَمَرِّدًا : ইঙ্গিত হল– وَإِنْ يَدْعُونَ إِلَّا شَيْطَانًا مَرِيدًا আয়াতের দিকে। -পারা ৫, রুকূ ৫ "তারা শুধু অবাধ্য শয়তানকেই ডাকে। এটাও আবু উবায়দারই তাফসীর যে, আয়াতে কারীমায় مَرِيدًا এর অর্থ অবাধ্য। এ শব্দটি সিফাতে মুশাববাহার সীগা। অর্থ- অবাধ্য, সমস্ত কল্যাণ থেকে বঞ্চিত। نصر و كرم থেকে অবাধ্য হওয়া।

فَلَيُبَتِّكُنَّ بَتَّكَهُ قَطَّعَهُ : ইঙ্গিত হল – وَلَآمُرَنَّهُمْ فَلَيُبَتِّكُنَّ وَلَأُمَنِّيَنَّهُمْ এর দিকে। "আমি অবশ্যই তাদের নির্দেশ দিব তারা অবশ্যই জন্তুর কান কচু কাটা কাটবে। -পারা ৫, রুকূ ১৫

এ আয়াতে আবু উবায়দা থেকে يُبَتِّكُنَّ এর তাফসীর বর্ণনা করেন যে, بتك এর মানে কর্তন করা। বাবে তাফঈল থেকে بتك মানে قطع সে কেটে টুকরো টুকরো করেছে। জাহিলী যুগের লোকজন স্বীয় প্রতিমার মান্নতের জন্য বাহীরা জন্তুগুলোর কান চিরে দিত।

قِيلًا وَقَوْلًا وَاحِدٌ : ইঙ্গিত হল وَمَنْ أَصْدَقُ مِنَ اللَّهِ قِيلًا আয়াতের দিকে।

"আল্লাহ অপেক্ষা অধিক সত্যবাদী কে?" -পারা ৫, রুকূ ১৫ قِيلًا وَقَوْلًا উভয়টি মাসদার রা, ক্রিয়ামূল। উভয়টির অর্থ এক।

طَبَعَ خَتَمَ : ইঙ্গিত হল وَطُبِعَ عَلَى قُلُوبِهِمْ فَهُمْ لَا يَفْقَهُونَ আয়াতের দিকে। -পারা ৫, রুকূ ১৭

"তাদের অন্তরে মোহর মেরে দেয়া হয়েছে। ফলে তারা বুঝে না।' (অর্থাৎ, লাভ-ক্ষতি, ভাল-মন্দের তমিযও নেই।)

ইমাম বুখারী র. এ অনুচ্ছেদে কোন হাদীস বর্ণনা করেননি।– বুখারীর টীকা : পৃ. ৬৬০

## بَاب وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَجَزَاؤُهُ جَهَنَّمُ

**২৩৪৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "কেউ ইচ্ছাকৃতভাবে কোন মু'মিনকে হত্যা করলে তার শাস্তি জাহান্নাম।" ৪ : ৯৩

حَدَّثَنَا آدَمُ بْنُ أَبِي إِيَاسٍ حَدَّثَنَا شُعْبَةُ حَدَّثَنَا مُغِيرَةُ بْنُ النُّعْمَانِ قَالَ سَمِعْتُ سَعِيدَ بْنَ جُبَيْرٍ قَالَ آيَةٌ اخْتَلَفَ فِيهَا أَهْلُ الْكُوفَةِ فَرَحَلْتُ فِيهَا إِلَى ابْنِ عَبَّاسٍ فَسَأَلْتُهُ عَنْهَا فَقَالَ نَزَلَتْ هَذِهِ الْآيَةُ وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَجَزَاؤُهُ جَهَنَّمُ هِيَ آخِرُ مَا نَزَلَ وَمَا نَسَخَهَا شَيْءٌ

১১৪. আদম ইব্‌নে আবু ইয়াস র....... সাঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, এই আয়াত সম্পর্কে কূফাবাসীগণ ভিন্ন ভিন্ন মত প্রকাশ করল। কেউ বলেন তা মনসুখ, কেউ বলেন মনসুখ নয়, এরপর এর সমাধানের জন্য আমি হযরত ইব্‌নে আব্বাস রা. –এর কাছে গেলাম এবং তাঁকে জিজ্ঞেস করলাম, উত্তরে তিনি বললেন, وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَجَزَاؤُهُ جَهَنَّمُ আয়াতটি অবতীর্ণ হয়েছে এবং এটি শেষের দিকে অবতীর্ণ আয়াত। এটাকে কোন কিছু মনসুখ করেনি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**একটি প্রশ্নোত্তর–** এ আয়াতে কারীমা দ্বারা বুঝা গেল, ইচ্ছাকৃত মুমিন হত্যাকারী চিরস্থায়ীভাবে জাহান্নামে থাকবে।

**উত্তর :** ১. এর এক উত্তর হল এটা হালাল জ্ঞানকারীর ক্ষেত্রে প্রযোজ্য। অর্থাৎ, মুমিনকে হত্যা করা হারাম। যে জায়েয মনে করে কোন মুমিনকে হত্যা করবে সে নিঃসন্দেহে কাফের আর কাফিরের জন্য তো চিরস্থায়ী জাহান্নাম রয়েছে। অতএব কোন প্রশ্ন রইল না।

২. যদি তাকে প্রকৃত ও যথার্থ অর্থে শাস্তি দেয়া হয় তবে এটাই তার শাস্তি। অর্থাৎ, মুমিনকে হত্যা করা এত মারাত্মক অপরাধ যে, যদি তাকে শাস্তি দেয়া হয় তাহলে ইনসাফের দাবী অনুযায়ী তার শাস্তি হল চিরস্থায়ী জাহান্নাম। কিন্তু ঈমানের কারণে আল্লাহ তাআলা তার প্রতি অনুগ্রহ করবেন।

৩. আয়াতে কারীমায় خلود দ্বারা উদ্দেশ্য হল দীর্ঘ সময় অবস্থান।

অবশ্য এখানে প্রশ্ন হয় যে, ইবনে আব্বাস রা. এর সিদ্ধান্ত وما نسخها شيئ এর সাথে এর বিরোধ হয়ে যায়।

**উত্তর :** ১- এর উত্তর হল– হযরত ইবনে আব্বাস রা. থেকে এর পরিপন্থী বিবরণও আছে। এজন্য ইবনে আব্বাস রা.-এর এ হুকুমকে কঠোরতা আরোপের ক্ষেত্রে প্রয়োগ করা হবে। ২. মুফাসসিরীনে কেরামের একটি বড় দলের উক্তি হল– وَمَنْ يَقْتُلْ الخ আয়াতটি সূরা ফুরকানের আয়াত وَيَخْلُدْ فِيهِ مُهَانًا -পারা ২৯, রুকু ৪ দ্বারা রহিত হয়ে গেছে। একদল রহিতকারী বলেছেন اِنَّ اللّٰهَ لَا يَغْفِرُ اَنْ يُّشْرَكَ بِهٖ وَ يَغْفِرُمَا دُوْنَ ذٰلِكَ لِمَنْ يَّشَاءُ আয়াতকে। মোটকথা, আহলে সুন্নাত ওয়াল জামাআতের সর্বসম্মত সিদ্ধান্ত হল, কবীরা গুনাহকারী ব্যক্তি চিরস্থায়ী জাহান্নামী হবে না। যেমন– নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন-

لايبقي في النار من كان في قلبه مثقال خردل من ايمان وايضا من قال لا اله الا الله فدخل الجنة

## بَاب وَلَا تَقُولُوا لِمَنْ أَلْقَى إِلَيْكُمْ السَّلَامَ لَسْتَ مُؤْمِنًا السِّلْمُ وَالسَّلَمُ وَالسَّلَامُ وَاحِدٌ

**২৩৪৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "কেউ তোমাদেরকে সালাম করলে তাকে বলো না, তুমি মু'মিন নও"। ৪ : ৯৪, পারা ৫, রুকূ ১০ السِّلْمُ وَالسَّلَمُ السَّلَامُ এবং একরূপ, অর্থ শান্তি।

.অর্থাৎ "যে তোমাদেরকে আসসালামু আলাইকুম বলবে তাকে বলবে না যে, তুমি মুমিন নও।"

তিনি বলেন, السِّلْمُ শব্দটির সীনে যের, লাম সাকিন, السَّلَمُ সীন ও লামে যবর, আলিফ ছাড়া এবং السَّلَامُ আলিফসহ সীন এবং লামে যবর তিনটির অর্থ– এক। পার্থক্য শুধু কিরাআতের।

حَدَّثَنِي عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرٍو عَنْ عَطَاءٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا وَلَا تَقُولُوا لِمَنْ أَلْقَى إِلَيْكُمْ السَّلَامَ لَسْتَ مُؤْمِنًا قَالَ قَالَ ابْنُ عَبَّاسٍ كَانَ رَجُلٌ فِي غُنَيْمَةٍ لَهُ فَلَحِقَهُ الْمُسْلِمُونَ فَقَالَ السَّلَامُ عَلَيْكُمْ فَقَتَلُوهُ وَأَخَذُوا غُنَيْمَتَهُ فَأَنْزَلَ اللَّهُ فِي ذَلِكَ إِلَى قَوْلِهِ تَبْتَغُونَ عَرَضَ الْحَيَاةِ الدُّنْيَا تِلْكَ الْغُنَيْمَةُ قَالَ قَرَأَ ابْنُ عَبَّاسٍ السَّلَامَ

১১৫. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র....... ইব্‌নে 'আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে। وَلَا تَقُولُوا لِمَنْ أَلْقَى إِلَيْكُمْ السَّلَامَ لَسْتَ مُؤْمِنًا আয়াতের ঘটনা হচ্ছে এই যে, এক ব্যক্তির কিছু সংখ্যক ছাগল ছিল, মুসলিমদের সাথে তার সাক্ষাৎ ঘটায় সে তাঁদেরকে বলল, 'আসলামু আলাইকুম', মুসলিমরা তাঁকে হত্যা করল এবং তার ছাগলগুলো হস্তগত করে ফেলল, এ প্রসঙ্গে আল্লাহ্ তা'আলা এই আয়াত নাযিল করলেন وَلَا تَقُولُوا لِمَنْ أَلْقَى إِلَيْكُمْ السَّلَامَ لَسْتَ مُؤْمِنًا – ইহজীবনের সম্পদের আকাঙ্ক্ষায় – আর সে সম্পদ হচ্ছে এ ছাগল পাল।

আতা র. বলেন, ইব্‌নে আব্বাস রা.পড়েছেন السَّلَامَ যবরবিশিষ্ট লামের পর আলিফ সহকারে ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবের শেষে এবং আবু দাউদ প্রমুখ বর্ণনা করেছেন। শানে নুযুল সংক্রান্ত বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী পৃষ্ঠা ৪০৮ باب السرية التي قبل نجد

## بَاب لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ اي هذا باب في قوله تعالى لَا يَسْتَوِي الْقَاعِدُونَ الخ

বুখারী ৬৬০

**২৩৪৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "মু'মিনদের মধ্যে যারা অক্ষম নয় অথচ (বিনা কারণে) ঘরে বসে থাকে ও যারা আল্লাহর পথে স্বীয় ধন-প্রাণ দ্বারা জিহাদ করে তারা সমান নয়।" ৪ : ৯৫

حَدَّثَنَا إِسْمَاعِيلُ بْنُ عَبْدِ اللَّهِ قَالَ حَدَّثَنِي إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ صَالِحِ بْنِ كَيْسَانَ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ حَدَّثَنِي سَهْلُ بْنُ سَعْدٍ السَّاعِدِيُّ أَنَّهُ رَأَى مَرْوَانَ بْنَ الْحَكَمِ فِي الْمَسْجِدِ فَأَقْبَلْتُ حَتَّى جَلَسْتُ إِلَى جَنْبِهِ فَأَخْبَرَنَا أَنَّ زَيْدَ بْنَ ثَابِتٍ أَخْبَرَهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَمْلَى عَلَيْهِ لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ فَجَاءَهُ ابْنُ أُمِّ مَكْتُومٍ وَهُوَ يُمِلُّهَا عَلَيَّ قَالَ يَا رَسُولَ اللَّهِ وَاللَّهِ لَوْ أَسْتَطِيعُ الْجِهَادَ لَجَاهَدْتُ وَكَانَ أَعْمَى فَأَنْزَلَ اللَّهُ عَلَى رَسُولِهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَفَخِذُهُ عَلَى فَخِذِي فَثَقُلَتْ عَلَيَّ حَتَّى خِفْتُ أَنْ تَرُضَّ فَخِذِي ثُمَّ سُرِّيَ عَنْهُ فَأَنْزَلَ اللَّهُ غَيْرَ أُولِي الضَّرَرِ

১১৬. ইসমাঈল ইব্‌নে আবদুল্লাহ র.......যায়েদ ইব্‌নে সাবিত রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ আয়াতটি লেখার নির্দেশ দিয়েছিলেন। তিনি আমাকে বলে যাচ্ছিলেন, এমতাবস্থায় ইব্‌নে উম্মে মাকতুম রা. তাঁর কাছে আগমন করলেন এবং বললেন, ইয়া রাসূলাল্লাহ! আল্লাহর শপথ, যদি আমি জিহাদ করতে সক্ষম হতাম তা হলে অবশ্যই জিহাদ করতাম। তিনি অন্ধ ছিলেন। এরপর আল্লাহ্ তা'আলা তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপর ওহী অবতীর্ণ করলেন,

এমতাবস্থায় যে তাঁর উরু আমার উরুর উপর ছিল তা আমার কাছে এতই ভারী অনুভূত হচ্ছিল যে, আমি আমার উরু থেতলে যাওয়ার আশংকা করছিলাম। তারপর তাঁর থেকে এই অবস্থা কেটে গেল, আর তখন (বুঝা গেল) আল্লাহ্ তা'আলা غَيْرَ أُولِي الضَّرَرِ – (অক্ষমদের ব্যতীত) শব্দ অতিরিক্ত নাযিল করেছেন।-৪ : ৫

অর্থাৎ, الْقَاعِدُونَ দ্বারা উদ্দেশ্য সেসব লোক যারা বিনা ওযরে জিহাদে শরীক হয় না। কিন্তু যারা মাজুর তারা ব্যতিক্রম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি জিহাদে ৩৯৭ এবং তাফসীরে ৬৬০-৬৬১ পৃষ্ঠায় এসেছে।

مروان بن الحكم : হাকাম শব্দটির হা ও কাফ উভয়টিতে যবর। তিনি ছিলেন হযরত মুআবিয়া রা. এর শাসনামলে মদীনার শাসক। ইমাম তিরমিযী র. বলেন, এ হাদীসটি একজন সাহাবীর। তিনি হলেন হযরত সাহল ইবনে সাদ রা.। তিনি বর্ণনা করেছেন একজন তাবিঈ মারওয়ান ইবনুল হাকাম থেকে। তিনি এটি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেননি।

কেউ কেউ বলেছেন, শ্রবণ না করার কারণে সাহাবী না হওয়া আবশ্যক হয় না। ইবনে আবদুর বার র. তাকে সাহাবীদের অন্তর্ভুক্ত করে উল্লেখ করেছেন।

আমি আল্লামা আইনী (র.) বলি, যদি তিনি কিতাবুল ইসতী'আবে মারওয়ান অনুচ্ছেদে উল্লেখ করেছেন, কিন্তু তাতে বলেছেন যে, তিনি নবী করীম সাল্লাল্লাহু আলাইহিস সাল্লামকে দেখেন নি। কারণ তিনি শৈশবে অবুঝ অবস্থায় তায়েফের দিকে বেরিয়ে গিয়েছিলেন।

তাঁর থেকে প্রমাণিত আছে, তিনি যখন খিলাফত দাবী করেন, তখন তার সামনে লোকজন ইবনে উমর রা,-এর কথা আলোচনা করলে তিনি বললেন, ইবনে উমর রা. আমার চেয়ে বড় ফকীহ্ নন। তবে তিনি আমার চেয়ে বয়স্ক এবং তিনি সাহাবী। এখানে তার নিজের পক্ষ থেকে সাহাবী না হওয়ার স্বীকারোক্তি রয়েছে।– উমদা

ابْنُ أُمِّ مَكْتُومٍ : তার নাম আবদুল্লাহ। কেউ বলেছেন আমর। তার পিতার নাম যায়েদী। উম্মে মাকতূম তার মাতা। তার মাতার নাম আতিকা।

يُمِلُّهَا : ইয়ার উপর পেশ. মীমের নিচে যের, লামের উপর তাশদীদ। মূলত ছিল يمللها যেমন- কুরআন মজীদে আছে– وَلْيُمْلِلِ الَّذِي عَلَيْهِ الْحَقُّ এখানে লামের যের স্থানান্তর করা হয়েছে ।– উমদা

غَيْرَ أُولِي الضَّرَرِ : সংখ্যাগরিষ্ঠের কিরাআতে غَيْرُ শব্দটি পেশ সহকারে। এটি الْقَاعِدُونَ থেকে বদল হয়েছে। আমাশের কিরাআতে الْمُؤْمِنِينَ এর সিফাত হিসাবে যের সহকারে। তৃতীয় কিরাআতে হল নসব সহকারে ইসতিসনার ভিত্তিতে। অর্থাৎ, غير মানে الا।

حَدَّثَنَا حَفْصُ بْنُ عُمَرَ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمَّا نَزَلَتْ لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ دَعَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ زَيْدًا فَكَتَبَهَا فَجَاءَ ابْنُ أُمِّ مَكْتُومٍ فَشَكَا ضَرَارَتَهُ فَأَنْزَلَ اللَّهُ غَيْرَ أُولِي الضَّرَرِ

১১৭. হাফ্স ইব্নে 'উমর র....... বারা ' রা. সূত্রে বর্ণিত, তিনি বললেন, যখন لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ –আয়াটি নাযিল হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামযায়েদ রা. কে ডাকলেন। তিনি তা লিখে নিলেন। ইব্নে উম্মে মাকতুম রা. এসে তাঁর দৃষ্টিহীনতার 'ওযর পেশ করলেন, আল্লাহ্ তা'আলা নাযিল করলেন : غَيْرَ أُولِي الضَّرَرِ – অক্ষমদের ব্যতীত। ৪ : ৯৫

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি জিহাদে এসেছে।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ قَالَ لَمَّا نَزَلَتْ لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ادْعُوا فُلَانًا فَجَاءَهُ وَمَعَهُ الدَّوَاةُ وَاللَّوْحُ أَوْ الْكَتِفُ فَقَالَ اكْتُبْ لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ وَخَلْفَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ابْنُ أُمِّ مَكْتُومٍ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ أَنَا ضَرِيرٌ فَنَزَلَتْ مَكَانَهَا لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ غَيْرُ أُولِي الضَّرَرِ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ

১১৮. মুহাম্মদ ইব্নে ইউসুফ র....... বারা ' রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ আয়াতটি যখন নাযিল হল, তখন রাসূলল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, অমুককে ডেকে আন। এরপর দোয়াত, কাঠ অথবা হাড়খণ্ড নিয়ে তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আসলেন। তিনি বললেন, লিখে নাও : لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পেছনে ছিলেন ইব্নে উম্মে মাকতুম রা.। তিনি বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমি দৃষ্টিহীন। এরপর তখনই অবতীর্ণ হল : لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ غَيْرُ أُولِي الضَّرَرِ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ

**ব্যাখ্যা :** এটি বারা রা. এর হাদীসের আরেকটি সনদ। وَالْكَتِفُ : অধিকাংশ কপিতে أَوْ الْكَتِفُ শব্দ আছে। ফাতহুল বারী, উমদাতুল কারী এবং কাসতাল্লানী ইত্যাদিতে او সহকারে আছে। তাছাড়া হাশিয়ায় এ কপিটি আছে। এমতাবস্থায় এটি হবে রাবীর সন্দেহের কারণে।

وَخَلْفَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ابْنُ أُمِّ مَكْتُومٍ : এর অর্থ হল ইবনে উম্মে মাকতূম রা. রাসূল সাল্লাল্লাহ আ.-এর পিছনে বসেছেন। অথবা এর উল্টো অর্থ। আল্লামা কিরমানী র. বলেন, প্রথম হাদীস দ্বারা বুঝা যায়, ইবনে উম্মে মাকতূম রা. লেখানোর সময় এসেছিলেন। আরেক উক্তি হল তিনি লেখার পর উপস্থিত হয়েছিলেন।

৩. তিনি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পিছনে বসা ছিলেন।

অতঃপর আল্লামা কিরমানী র. উত্তর দিয়েছেন যে, উভয়ের মাঝে কোন বিরোধ নেই। কারণ كتبها শব্দের অর্থ হল, আয়াতের কোন অংশ লিখেছেন।

এটি لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ আয়াতের ন্যায়।

جاء : শব্দটি হয়ত প্রকৃত অর্থে (এসেছে), তথা ইবনে উম্মে মাকতূম রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর পিছনে বসেছে অথবা এর উল্টো। অথবা রূপক অর্থে ব্যবহৃত হয়েছে অর্থাৎ, কথা বলেছেন এবং আলোচনায় প্রবেশ করেছেন। উমদা

فَنَزَلَتْ مَكَانَهَا : অর্থাৎ, লেখার স্থানে নাযিল হয়েছে। উদ্দেশ্য হল সে অবস্থায় নাযিল হয়েছে- لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ غَيْرُ أُولِي الضَّرَرِ وَالْمُجَاهِدُونَ فِي سَبِيلِ اللَّهِ আল্লামা ইবনুত তীন র. বলেছেন, বলা হয়, কলম শুকানোর পূর্বেই হযরত জিবরাঈল আ. অবতীর্ণ হয়ে প্রত্যাবর্তন করেন।– উমদা।

غَيْرُ أُولِي الضَّرَرِ : যেমন অন্ধ, লেংড়া বা রোগী– তারা সবাই মাযুর।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ ح و حَدَّثَنِي إِسْحَاقُ أَخْبَرَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا ابْنُ جُرَيْجٍ أَخْبَرَنِي عَبْدُ الْكَرِيمِ أَنَّ مِقْسَمًا مَوْلَى عَبْدِ اللَّهِ بْنِ الْحَارِثِ أَخْبَرَهُ أَنَّ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَخْبَرَهُ لَا يَسْتَوِي الْقَاعِدُونَ مِنْ الْمُؤْمِنِينَ عَنْ بَدْرٍ وَالْخَارِجُونَ إِلَى بَدْرٍ

১১৯. ইবরাহীম ইব্নে মূসা....... ইব্নে 'আব্বাস রা. অবহিত করেছেন যে, বদরের যুদ্ধে অংশগ্রহণকারী আর বদরের যুদ্ধে অনুপস্থিত মু'মিনগণ সমান নয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীতে ৫৬৪ পৃষ্ঠায় এসেছে।

بَاب إِنَّ الَّذِينَ تَوَفَّاهُمْ الْمَلَائِكَةُ ظَالِمِي أَنْفُسِهِمْ قَالُوا فِيمَ كُنْتُمْ قَالُوا كُنَّا مُسْتَضْعَفِينَ فِي الْأَرْضِ قَالُوا أَلَمْ تَكُنْ أَرْضُ اللَّهِ وَاسِعَةً فَتُهَاجِرُوا فِيهَا الْآيَةَ **বুখারী ৬৬১**

**২৩৫০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যারা নিজেদের উপর জুলুম করে তাদের প্রাণ গ্রহণের সময় ফেরেশতাগণ বলে, তোমরা কী অবস্থায় ছিলে?" অর্থাৎ, দীন হিসাবে তোমরা ইসলামে ছিলে? যেমন তোমাদের স্বীকারোক্তি দ্বারা বুঝা যায়, না কি কুফর অবস্থায় ছিলে? যেমন কাফেরদের সাথে তোমাদের অবস্থান দ্বারা বুঝা যাচ্ছে। তারা (ফরয হিজরত পরিহারকারীরা) বলবে, আমরা সে অঞ্চলে (মক্কায়) পরাভূত (অসহায়) ছিলাম। ফেরেশতারা তাদের বলবে, আল্লাহর জমিন কি প্রশস্ত ছিল না যে, তোমরা হিজরত করে সেখানে চলে যেতে। (অর্থাৎ, মদীনায় চলে যেতে যেমন সাহাবায়ে কেরাম গিয়েছেন।) তারা বলে, "দুনিয়ায় আমরা অসহায় ছিলাম ; তারা বলবে, দুনিয়া কি এমন প্রশস্ত ছিল না যেথায় তোমরা হিজরত করতে?"-৪ : ৭

**ব্যাখ্যা :** ظَالِمِي أَنْفُسِهِمْ : তারকীবে এটি هم এর যমীর থেকে হাল। স্বীয় জানের উপর জুলুম করা এবং নিজেদেরকে অপরাধী বানানো দ্বারা উদ্দেশ্য হল হিজরত বর্জন করা আর কাফেরদের অনুকূলে থাকা।

تَوَفَّاهُمْ الْمَلَائِكَةُ : আল্লামা আইনী র. বলেন, এখানে الْمَلَائِكَةُ দ্বারা উদ্দেশ্য হল, মালাকুল মউত ও তার সহযোগীরা। তার সহযোগীর সংখ্যা ছয়– তিনজন মুমিনদের রূহের জন্য আর তিনজন কাফেরদের আত্মার জন্য। অথবা শুধু মৃত্যুদূত উদ্দেশ্য। আর বহুবচন নেয়া হয়েছে মাহাত্ম্য বুঝানোর জন্য। যেমন– আল্লাহ তা'আলা ইরশাদ করেন- انا نحن نحـــي و نميت অথচ আল্লাহ তো একজন।

**শানে নুযুল**

আল্লামা সুয়ূতী র. প্রমুখ লিখেছেন, মক্কায় কিছুসংখ্যক লোক ইসলাম গ্রহণ করেছিল কিন্তু তারা হিজরত করেনি। মক্কার কাফেররা তাদের কিছুসংখ্যককে তাদের সাথে নিয়ে বদর যুদ্ধে গিয়েছিল। তাদের কেউ কেউ বদরে মারা যায়। এসকল মৃতদের সম্পর্কে এ আয়াত অবতীর্ণ হয়েছিল।

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ يَزِيدَ الْمُقْرِئُ حَدَّثَنَا حَيْوَةُ وَغَيْرُهُ قَالَا حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَبُو الْأَسْوَدِ قَالَ قُطِعَ عَلَى أَهْلِ الْمَدِينَةِ بَعْثٌ فَاكْتُتِبْتُ فِيهِ فَلَقِيتُ عِكْرِمَةَ مَوْلَى ابْنِ عَبَّاسٍ فَأَخْبَرْتُهُ فَنَهَانِي عَنْ ذَلِكَ أَشَدَّ النَّهْيِ ثُمَّ قَالَ أَخْبَرَنِي ابْنُ عَبَّاسٍ أَنَّ نَاسًا مِنْ الْمُسْلِمِينَ كَانُوا مَعَ الْمُشْرِكِينَ يُكَثِّرُونَ سَوَادَ الْمُشْرِكِينَ عَلَى عَهْدِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَأْتِي السَّهْمُ فَيُرْمَى بِهِ فَيُصِيبُ أَحَدَهُمْ فَيَقْتُلُهُ أَوْ يُضْرَبُ فَيُقْتَلُ فَأَنْزَلَ اللَّهُ إِنَّ الَّذِينَ تَوَفَّاهُمْ الْمَلَائِكَةُ ظَالِمِي أَنْفُسِهِمْ الْآيَةَ رَوَاهُ اللَّيْثُ عَنْ أَبِي الْأَسْوَدِ

**১২০.** আবদুল্লাহ্ ইব্‌নে ইয়াযীদ মুকরী র....... আবুল আসওয়াদ মুহাম্মদ ইব্‌নে আবদুর রহমান র. . সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, একদল সৈন্য প্রেরণের জন্যে মদীনাবাসীদের উপর নির্দেশ জারি করা হল, এরপর আমাকেও তাতে অন্তর্ভুক্ত করা হল। আমি ইব্‌নে আব্বাস রা. -এর মুক্ত গোলাম ইকরামার সাথে সাক্ষাৎ করলাম এবং তাঁকে এ ব্যাপারে অবহিত করলাম। তিনি আমাকে এ ব্যাপারে কঠোরভাবে নিষেধ করলেন, তারপর বললেন, কিছুসংখ্যক মুসলিম মুশরিকদের সাথে থেকে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বিরুদ্ধে মুশরিকদের দল ভারী করেছিল, তীর এসে তাদের কারো উপর পতিত হত এবং তাকে মেরে ফেলত অথবা তাদের কেউ মার খেত এবং নিহত হত তখন আল্লাহ্ তা'আলা অবতীর্ণ করলেন : إِنَّ الَّذِينَ تَوَفَّاهُمْ الْمَلَائِكَةُ ظَالِمِي أَنْفُسِهِمْ الْآيَـةَ আবুল আসওয়াদ থেকে লাইস এটা বর্ণনা করেছেন। (অর্থাৎ– যেমন হায়ওয়া ও অন্য রাবী তথা আবদুল্লাহ ইবনে লাহী'আ মিসরী আবুল আসওয়াদ থেকে বর্ণনা করেছেন।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. ফিতানে ১০৪৯ এবং তাফসীরে ৬৬১ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

আবুল আসওয়াদকে বারণ করা দ্বারা ইকরিমার উদ্দেশ্য হল, আন্তরিকভাবে মিল না থাকলেও পৌত্তলিকদের দলভারী করা নিন্দনীয়। কারণ এর নিন্দায় কুরআনের আয়াত নাযিল হয়েছে إِنَّ الَّذِينَ تَوَفَّاهُمُ الْمَلَائِكَةُ ظَالِمِي أَنْفُسِهِمْ الْآيَةَ

এমনিভাবে হে আবুল আসওয়াদ! (তুমিও এ যুদ্ধে দলভারী করার মাধ্যম হয়ো না। কারণ এটা আল্লাহর পথের যুদ্ধ নয়।- কাসতাল্লানী। প্রবল ধারণা, ইকরিমার নিকট যৌথ কারণ হল মুসলমানদের উপর আক্রমণ। আল্লাহ্ তা'আলাই ভাল জানেন।

## بَاب إِلَّا الْمُسْتَضْعَفِينَ مِنْ الرِّجَالِ وَالنِّسَاءِ وَالْوِلْدَانِ لَا يَسْتَطِيعُونَ حِيلَةً وَلَا يَهْتَدُونَ سَبِيلًا

**২৩৫১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তবে যেসব অসহায় পুরুষ, ও নারী ও শিশু কোন উপায় অবলম্বন করতে পারে না এবং কোন পথও পায় না।" ৪ : ৯৮, পারা-৫, রুকু-১১

**ব্যাখ্যা :** إِلَّا শব্দটি উক্ত সতর্কবাণী (৯৭) فَأُولَئِكَ مَأْوَاهُمْ جَهَنَّمُ وَسَاءَتْ مَصِيرًا থেকে ইসতিসনা বা ব্যতিক্রমভূক্তি। উদ্দেশ্য হল, হিজরত পরিহার করার উপর যে সতর্কবাণী রয়েছে তা থেকে তারা ব্যতিক্রমভুক্ত। পুরুষদের থেকে অসহায় কমজোর যেমন অশীতিপর বৃদ্ধ, বেশি বুড়ো, অবশ, ভীষণ রোগা– যার ফলে পায়ে হেঁটে সফরের ক্ষমতা রাখে না। যানবাহনের ব্যবস্থা ও করতে পারে না। আর শিশু ও মহিলারা যে মাজুর তা তো স্পষ্ট।

হীলা ও তদবীর– এর অর্থ হল মক্কার মুশরিকদের থেকে মুক্তির ব্যাপারে অক্ষম। কারণ, তারা একেবারে হত দরিদ্র, সফরের রাস্তা জানা নেই, যানবাহন নেই, না তাদের মদীনার রাস্তা জানা, না আছে তাদের কোন পথ প্রদর্শক।

**حَدَّثَنَا** أَبُو النُّعْمَانِ حَدَّثَنَا حَمَّادٌ عَنْ أَيُّوبَ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا إِلَّا الْمُسْتَضْعَفِينَ قَالَ كَانَتْ أُمِّي مِمَّنْ عَذَرَ اللَّهُ

১২১. আবু নু'মান র. ইব্‌নে 'আব্বাস রা. সূত্রে বর্ণিত, إِلَّا الْمُسْتَضْعَفِينَ সম্পর্কে তিনি বলেছেন যে, আল্লাহ্ তা'আলা যাদের অক্ষমতা কবূল করেছেন আমার মাতা তাঁদের অন্তর্ভুক্ত ছিলেন।

**ব্যাখ্যা** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা.-এর আম্মার নাম লুবাবা বিনতে হারিস। উপনাম উম্মুল ফযল রা.।

## بَاب قَوْلِهِ فَأُولَئِكَ عَسَى اللَّهُ أَنْ يَعْفُوَ عَنْهُمْ وَكَانَ اللَّهُ عَفُوًّا غَفُورًا বুখারী ৬৬১

**২৩৫২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহ্ অচিরেই তাদের পাপ মোচন করবেন, আল্লাহ্ পাপ মোচনকারী, ক্ষমাশীল।" ৪ : ৯৯

**ব্যাখ্যা :** আমরা হাশিয়ার কপি বর্ণনা করেছি, ফাতহুল বারী, আইনী ও কাসতাল্লানী ইত্যাদিতেও অনুরূপ বর্ণিত আছে। আল্লামা কাসতাল্লানী র. বলেন, আবু যরের রেওয়ায়াতে অনুরূপ আছে। অন্যদের রেওয়ায়াতে আছে فعسي الله ان يعفو عنهم **এটি কিন্তু কুরআনের শব্দ নয়।– কাসতাল্লানী।**

হাফিজ আসকালানী র. বলেন, فاولئك عسي الله ان يعفو عنهم এ কপিই বিশুদ্ধ। আর فعسي الله কপি লিপিকারদের ভুল। – ফাতহুল বারী : ৮/২৬৪

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ يَحْيَى عَنْ أَبِي سَلَمَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ بَيْنَا النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُصَلِّي الْعِشَاءَ إِذْ قَالَ سَمِعَ اللَّهُ لِمَنْ حَمِدَهُ ثُمَّ قَالَ قَبْلَ أَنْ يَسْجُدَ اللَّهُمَّ نَجِّ عَيَّاشَ بْنَ أَبِي رَبِيعَةَ اللَّهُمَّ نَجِّ سَلَمَةَ بْنَ هِشَامٍ اللَّهُمَّ نَجِّ الْوَلِيدَ بْنَ الْوَلِيدِ اللَّهُمَّ نَجِّ الْمُسْتَضْعَفِينَ مِنْ الْمُؤْمِنِينَ اللَّهُمَّ اشْدُدْ وَطْأَتَكَ عَلَى مُضَرَ اللَّهُمَّ اجْعَلْهَا سِنِينَ كَسِنِي يُوسُفَ

১২২. আবু নু'আঈম র....... আবু হোরায়রা রা. বলেন যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম 'ইশার নামায পড়ছিলেন, তিনি سَمِعَ اللّٰهُ لِمَنْ حَمِدَهُ বললেন, তারপর সেজদা করার পূর্বে বললেন, হে আল্লাহ্! আইয়্যাশ ইব্‌নে আবু রাবিয়াকে মুক্ত করুন, হে আল্লাহ্! সালামা ইব্‌নে হিশামকে মুক্ত করুন, হে আল্লাহ্! ওয়ালীদ ইব্‌নে ওয়ালীদকে মুক্ত করুন, হে আল্লাহ্! অসহায় মু'মিনদেরকে মুক্ত করুন, হে আল্লাহ্! মুযার গোত্রের উপর কঠিন শাস্তি নাযিল করুন, হে আল্লাহ্! অসহায় মু'মিনদেরকে মুক্ত করুন, হে আল্লাহ্! মুযার গোত্রের উপর কঠিন শাস্তি নাযিল করুন, হে আল্লাহ্! অসহায় মু'মিনদেরকে মুক্ত করুন, হে আল্লাহ্! অসহায় মু'মিনদেরকে মুক্ত করুন, হে আল্লাহ্! মুযার গোত্রের উপর কঠিন শাস্তি নাযিল করুন, হে আল্লাহ্! এটাকে ইউসুফ আ. -এর যগের দুর্ভিক্ষে রূপান্তরিত করুন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এভাবে যে, অনুদিত আয়াতে আল্লাহ তা'আলা যাদের ওযর কবুল করেছেন তারা ছিল দুর্বল। এ হাদীসে নবী করীম সাল্লাল্লাহু আলাইহিস ওয়াসাল্লাম তাদের জন্য দো'আ করেছেন। আর যারা তাদেরকে হিজরতে বাধা দিয়েছিল তাদের বিরুদ্ধে করেছিলেন দো'আ। হাদীসটি সবিস্তারে ১১০ পৃষ্ঠায় باب يهوي بالتكبير حين يسجد তে এসেছে। আরো এসেছে ইসতিসকার শুরুর দিকে ১৩৬ পৃষ্ঠায়।

اللهم نج الخ : কিতাবুস সালাত ১১০ ও ১৩৬ পৃষ্ঠায় দুটি রেওয়ায়াতে اللهم انج শব্দ এসেছে। কিন্তু অর্থগতভাবে উভয়ের মাঝে কোন পার্থক্য নেই। কারণ বাবে ইফআল থেকে انجي ينجي এবং বাবে তাফঈল থেকে نجي ينجي উভয়টির অর্থ এক। অর্থাৎ, মুক্তিদান করা।

রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম চতুর্থ হিজরীতে সে সব কমজোর অসহায় মুসলমানদের মুক্তির জন্য দো'আ করেছিলেন, যারা ছিলেন মক্কার কাফেরদের জুলুম-নির্যাতনের শিকার, যাদেরকে হিজরত করতে বারণ করা হয়েছিল। এতে প্রথমে বিশেষভাবে তিনজনের জন্য পরে সমস্ত দুর্বলদের জন্য ব্যাপক আকারে দো'আ করেছেন।

আইয়াশ ইবনে রবীআ ছিলেন আবু জাহলের মা শরীক (বৈপিত্রেয়) ভাই. সালামা ইবনে হিশাম ছিলেন আবু জাহলের আপন ভাই আর ওলীদ ইবনে ওলীদ ছিলেন হযরত খালিদ ইবনে ওলীদ রা.-এর ভাই। মক্কার অধিবাসী এ তিনজন যখন ইসলাম গ্রহণ করেন তখন মক্কার কুরাইশ তাদেরকে হিজরতে বাধা দেয় এবং তাদেরকে কষ্ট দেয়। পরবর্তীতে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দো'আলার বরকতে তাদের মুক্তি হয়। তাঁরা হিজরতের সুযোগ লাভে ধন্য হন।

اَللّٰهُمَّ اشْدُدْ : অতঃপর নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যেসব লোকের বিরুদ্ধে বদদোয়া করলেন যারা আইয়াশ, সালামা এবং ওয়ালীদ ইবনে ওয়ালীদ্ রা. কে হিজরতে বাধা দিয়েছিল। الْمُؤْمِنِينَ عَلَى مُضَرَ اللّٰهُمَّ اجْعَلْهَا كَسِنِي يُوسُفَ

وَطْأَتَكَ : ওয়াও- এর উপর যবর. তোয়া সাকিন। পাকড়াও, চাপ। মূলত শব্দটি وطي থেকে গৃহীত হয়েছে। এর অর্থ হল পায়ে মাড়ানো। এখানে উদ্দেশ্য শাস্তি ও কঠোর সাজা।

اجْعَلْهَا سنِينَ : অর্থাৎ, বছরের পর বছর তাদের উপর অভাব-অনটন দুর্ভিক্ষের আযাব কঠোরভাবে চাপিয়ে দাও।

كَسِنِي يُوسُفَ : ইউসুফ আ.-এর যুগের দুর্ভিক্ষের ন্যায়। এর উল্লেখ রয়েছে ثُمَّ يَأْتِي مِنْ بَعْدِ ذَلِكَ سَبْعٌ شِدَادٌ আয়াতে। سِنِينَ শব্দটি মূলত سنة এর বহুবচন। মূলত এটি ছিল سنهة-جبهة এর ওযনে। লাম কালিমা তথা 'হা' কে উহ্য করে এর হরকত পূর্ববর্তী হরফ তথা নূনকে দেয়া হয়েছে। একারণেই তার বহুবচন سنهات ও আসে।

## بَاب قَوْلِه وَلَا جُنَاحَ عَلَيْكُمْ إِنْ كَانَ بِكُمْ أَذًى مِنْ مَطَرٍ أَوْ كُنْتُمْ مَرْضَى أَنْ تَضَعُوا أَسْلِحَتَكُمْ বুখারী ৬৬১

**২৩৫৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যদি তোমরা বৃষ্টির জন্যে কষ্ট পাও অথবা পীড়িত থাক তবে তোমরা অস্ত্র রেখে দিলে তোমাদের কোন দোষ নেই।" ৪ : ১০২

**ব্যাখ্যা :** সারকথা হল, যদি বৃষ্টির কারণে তোমাদের কষ্ট হয় যেমন চামড়ার যুদ্ধপোশাক ভিজে ভারী হয়ে যায়, অথবা তোমরা রোগাক্রান্ত হয়ে যাও, যারফলে হাতিয়ার বহন করা কঠিন হয়ে পড়ে, এমতাবস্থায় অস্ত্রশস্ত্র খুলে রেখে দেওয়ার

অনুমতি আছে। তবে নিজের আত্মরক্ষার ব্যবস্থা করতে হবে। অর্থাৎ, ক্যাম্পের নিকটবর্তী থেকে নামায পড়, যাতে শত্রু আকস্মিক আক্রমণ করতে না পারে। এর ফলে জানের হেফাজত ওয়াজিব বুঝা যায়। কারণ, মুমিন প্রাণে বেঁচে থাকলে ফলশ্রুতিতে তা হতে পারে আল্লাহর কালিমা বুলন্দ করার কারণ।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ مُقَاتِلٍ أَبُو الْحَسَنِ أَخْبَرَنَا حَجَّاجٌ عَنِ ابْنِ جُرَيْجٍ قَالَ أَخْبَرَنِي يَعْلَى عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنِ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا إِنْ كَانَ بِكُمْ أَذًى مِنْ مَطَرٍ أَوْ كُنْتُمْ مَرْضَى قَالَ عَبْدُ الرَّحْمَنِ بْنُ عَوْفٍ وَكَانَ جَرِيحًا (في نسخة من غير واو)

১২৩. মুহাম্মদ ইবনে মুকাতিল আবুল হাসান র....... ইবনে আব্বাস রা. সূত্রে বর্ণিত, إِنْ كَانَ بِكُمْ أَذًى مِنْ مَطَرٍ أَوْ كُنْتُمْ مَرْضَى সম্পর্কে তিনি বলেছেন যে, আবদুর রহমান ইব্‌নে 'আউফ রা. আহত ছিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত ইবনে আব্বাস রা. এর তাফসীরের সারমর্ম হল, আয়াতে কারীমা হযরত আবদুর রহমান ইবনে আওফ রা. সম্পর্কে অবতীর্ণ হয়েছে, যখন তিনি আহত তথা রোগাক্রান্ত ছিলেন। একারণে তার জন্য হাতিয়ার রেখে দেয়ার অনুমতি হয়েছিল। এ হাদীসে قَالَ শব্দটির ফায়েল ابن عَبَّاسٍ আর عَبْدُ الرَّحْمَنِ بْنُ عَوْفٍ শব্দটি মুবতাদা, এর খবর হল كَانَ جَرِيحًا।

## بَاب قَوْلِهِ وَيَسْتَفْتُونَكَ فِي النِّسَاءِ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِيهِنَّ وَمَا يُتْلَى عَلَيْكُمْ فِي الْكِتَابِ فِي يَتَامَى النِّسَاءِ

**২৩৫৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "লোকে তোমার কাছে নারীদের বিষয়ে ব্যবস্থা জানতে চায়, তুমি বল. আল্লাহই তাদের সম্বন্ধে তোমাদেরকে জানিয়ে দিচ্ছেন এবং সেসব আয়াতও যেগুলো কিতাবে (কুরআনে) তিলাওয়াত করে শুনানো হয় ইয়াতীম নারীদের সম্পর্কে।" ৪ : ১২৭

(উদ্দেশ্য হল, মিরাসের আয়াত যেটি এ সূরার শুরুতে এসেছে এরও এ হুকুমই যে, মহিলা ও শিশুদের হক নষ্ট কর না। আল্লাহর হুকুমের উপর আমল করা ওয়াজিব। আল্লাহর হুকুম ছেড়ে কারো বিবেক-বুদ্ধি ও কারো সংবিধানের উপর আমল করা সুস্পষ্ট গোমরাহী।)

**حَدَّثَنَا** عُبَيْدُ بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا أَبُو أُسَامَةَ قَالَ حَدَّثَنَا هِشَامُ بْنُ عُرْوَةَ أَخْبَرَنِي أَبِي عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا يَسْتَفْتُونَكَ فِي النِّسَاءِ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِيهِنَّ إِلَى قَوْلِهِ وَتَرْغَبُونَ أَنْ تَنْكِحُوهُنَّ قَالَتْ عَائِشَةُ هُوَ الرَّجُلُ تَكُونُ عِنْدَهُ الْيَتِيمَةُ هُوَ وَلِيُّهَا وَوَارِثُهَا فَأَشْرَكَتْهُ فِي مَالِهِ حَتَّى فِي الْعَذْقِ فَيَرْغَبُ أَنْ يَنْكِحَهَا وَيَكْرَهُ أَنْ يُزَوِّجَهَا رَجُلًا فَيَشْرَكُهُ فِي مَالِهِ بِمَا شَرِكَتْهُ فَيَعْضُلُهَا فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ

১২৪. 'উবায়দ ইব্‌নে ইসমাঈল র....... রা. সূত্রে বর্ণিত, আয়াত সম্পর্কে তিনি বলেছেন যে, সে হচ্ছে ঐ ব্যক্তি যার নিকট ইয়াতীম বালিকা থাকে সে তার অভিভাবক এবং তার মুরুব্বি, এরপর সেই বালিকা সেই অভিভাবকের সম্পত্তির অংশীদার হয়ে যায়, এমনকি খেজুর বৃক্ষেও। সে ব্যক্তি তাকে বিবাহ করা থেকে বিরত থাকে এবং অন্য কারো নিকট বিয়ে দিতেও অপছন্দ করে এ আশংকায় যে, তার যেই সম্পত্তিতে বালিকা অংশীদার সেই সম্পত্তিতে তৃতীয় ব্যক্তি অংশীদার হয়ে যাবে। এভাবে সেই ব্যক্তি ঐ বালিকাকে আবদ্ধ করে রাখে। তাই এ আয়াত অবতীর্ণ হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ৬৫৮ পৃষ্ঠায় এসেছে।

বাকী ব্যাখার জন্য ৯৭ – ৯৮ হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

بَاب وَإِنْ امْرَأَةٌ خَافَتْ مِنْ بَعْلِهَا نُشُوزًا أَوْ إِعْرَاضًا وَقَالَ ابْنُ عَبَّاسٍ شِقَاقٌ تَفَاسُدٌ وَأُحْضِرَتْ الْأَنْفُسُ الشُّحَّ هَوَاهُ فِي الشَّيْءِ يَحْرِصُ عَلَيْهِ كَالْمُعَلَّقَةِ لَا هِيَ أَيِّمٌ وَلَا ذَاتُ زَوْجٍ نُشُوزًا بُغْضًا বুখারী ৬৬১

**২৩৫৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "কোন স্ত্রী যদি তার স্বামীর দুর্ব্যবহার ও উপেক্ষার আশংকা করে।" -৪ : ১২৮ -পারা-৫, রুকু-১৬ ইবনে আব্বাস রা. বলেছেন, شِقَاقٌ – পরস্পর ঝগড়া-বিবাদ। وَأُحْضِرَتْ الْأَنْفُسُ الشُّحَّ – কোন বস্তুর প্রতি তার আকর্ষণ যা লোভাতুর করে। كَالْمُعَلَّقَةِ সধবাও নয়, বিধবাও নয়, ঝুলন্ত। نُشُوزًا –হিংসা।

**ব্যাখ্যা :** অর্থাৎ, যদি কোন মহিলা বিভিন্ন নির্দশনের আলোকে তার স্বামীর মন তার প্রতি বিমুখ দেখে। যেমন- প্রেম-ভালবাসার কমতি অথবা খোরপোষে ক্রুটি দেখে এবং তালাকের আশংকা হয় তবে স্বামীকে খুশি করার জন্য এবং নিজের প্রতি মনযোগী করে তোলার লক্ষ্যে নিজের মোহর অথবা খোরপোষ থেকে কিছু অংশ ছাড় দিয়ে তাকে সন্তুষ্ট করে তবে তাতে দুজনের কারো জন্য কোন গুনাহ হবে না। স্বামী-স্ত্রীর মাঝে সন্ধি-সমঝোতা ও মিলই উত্তম। অবশ্য বিনা কারণে মহিলাকে সংকীর্ণতায় ফেলা এবং জুলুম করা গুনাজের কাজ।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ شِقَاقٌ تَفَاسُدٌ : **ইঙ্গিত হল** وَإِنْ خِفْتُمْ شِقَاقَ بَيْنِهِمَا فَابْعَثُوا حَكَمًا مِنْ أَهْلِهِ আয়াতের দিকে।

"যদি তোমরা স্বামী-স্ত্রীর মাঝে ইখতিলাফ তথা ফাসাদের আশংকা কর তবে স্বামীর পরিবার থেকে একজন মুনসিফ এবং স্ত্রীর পরিবার থেকে একজন ন্যায়পরায়ণ ব্যক্তিকে পাঠাও।" -পারা-৫, রুকূ – ২ অর্থাৎ, উভয়পক্ষের ন্যায়পরায়ণ ব্যক্তি বাস্তব অবস্থা যাচাই করে বুঝিয়ে শুনিয়ে মিলিয়ে দিবে অথবা বিচ্ছেদ ঘটিয়ে দিবে।

এ আয়াতের شِقَاقٌ শব্দটির ব্যাখ্যা হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেন تَفَاسُدٌ অর্থাৎ, পারস্পারিক ফ্যাসাদ-ইখতিলাফ।। তাছাড়া شِقَاقٌ শব্দের অর্থ শত্রুতাও বর্ণিত আছে।

وَأُحْضِرَتْ الْأَنْفُسُ الشُّحَّ هَوَاهُ فِي الشَّيْءِ يَحْرِصُ عَلَيْهِ : **ইঙ্গিত হল** والصلح خير وَأُحْضِرَتْ الْأَنْفُسُ الشُّحَّ هَوَاهُ فِي الشَّيْءِ আয়াতের দিকে। "আর সন্ধি করা উত্তম। লোভ লালসা অন্তরের সামনে উপস্থিত করা হয়েছে।"-পারা-৫, রুকু-২ অর্থাৎ, প্রতিটি মানুষের অন্তরে নিজ লাভের লালসা ও কার্পন্য প্রবিষ্ট করা হয়েছে। এ আয়াতে الشُّحَّ শব্দের ব্যাখ্যা করেছেন هَوَاهُ فِي الشَّيْءِ يَحْرِصُ عَلَيْهِ কোন কিছুর জন্য তার খাহেশ, যার প্রতি তার লালসা রয়েছে, তথা অনেক লোভ ও কার্পন্য।

كَالْمُعَلَّقَةِ لَا هِيَ أَيِّمٌ وَلَا ذَاتُ زَوْجٍ : **ইঙ্গিত হল** – فَلَا تَمِيلُوا كُلَّ الْمَيْلِ فَتَذَرُوهَا كَالْمُعَلَّقَةِ আয়াতের দিকে। "তারপরও পরিপূর্ণ ভাবে ঝুঁকে পড়ো না যে, তাকে ঝুলন্ত মহিলার ন্যায় ছেড়ে দাও যে, না সে বিধবা তথা স্বামীহীনা, না সধবা তথা স্বামীওয়ালী।"(পারা-৫, রুকু-১৬ অর্থাৎ, যদি বিয়েতে কয়েকজন স্ত্রী থাকে তবে আন্তরিক ভালবাসা ও প্রতিটি বিষয়ে লেনদেন পরিপূর্ণ সমতা রক্ষা তো তোমাদের দ্বারা হবে না, কিন্তু এরূপ জুলুমও করবে না যে, একদিকে সম্পূর্ণরূপে ঝুঁকে পড় আর অপরজনকে ঝুলন্ত রেখে দাও, না আরামে রাখ। না সম্পূর্ণ আলাদা করে দাও যে, অন্যকে বিয়ে করতে পারে।

نُشُوزًا بُغْضًا : نُشُوزًا –হিংসা। ইঙ্গিত হল শিরোনামে উল্লেখিত আয়াতের দিকে। -পারা-৫, রুকু-১৬

তিনি বলেন, এর অর্থ হল, হিংসা। মূলত نُشُوزًا হল মাসদার من باب ن و ض মানে হিংসা ও অসদাচরন। উদ্দেশ্য হল, মহিলাকে তুচ্ছ মনে করে খোরপোষ কম দেয়া, সীমালংঘন করা এবং হিংসা রাখা।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ مُقَاتِلٍ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ أَخْبَرَنَا هِشَامُ بْنُ عُرْوَةَ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا وَإِنْ امْرَأَةٌ خَافَتْ مِنْ بَعْلِهَا نُشُوزًا أَوْ إِعْرَاضًا قَالَتْ الرَّجُلُ تَكُونُ عِنْدَهُ الْمَرْأَةُ لَيْسَ بِمُسْتَكْثِرٍ مِنْهَا يُرِيدُ أَنْ يُفَارِقَهَا فَتَقُولُ أَجْعَلُكَ مِنْ شَأْنِي فِي حِلٍّ فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ فِي ذَلِكَ

১২৫. মুহাম্মদ ইব্‌নে মুকাতিল র....... সূত্রে বর্ণিত, وَإِنْ امْرَأَةٌ خَافَتْ مِنْ بَعْلِهَا نُشُوزًا أَوْ إِعْرَاضًا আয়াত সম্পর্কে তিনি বলেছেন, যে কোন ব্যক্তির বিয়েবন্ধনে আবদ্ধ কোন মহিলা থাকে, কিন্তু স্বামী তার প্রতি আকৃষ্ট নয় বরং তাকে বিচ্ছিন্ন করে

দিতে চায়, তখন স্ত্রী বলে আমার এই এই পাওনা থেকে আমি তোমাকে অব্যাহতি দিচ্ছি, (তুমি আমাকে তালাক দিও না, আমি আমার অধিকার থেকে তোমাকে দায়মুক্ত করে দিচ্ছি।) এরূপ ছুরত সম্পর্কেই আয়াত নাযিল হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সালাতে ৩৭০ পৃষ্ঠায় এসেছে।

لَيْسَ بِمُسْتَكْثِرٍ مِنْهَا ; অর্থাৎ, স্ত্রীকে স্বামী বেশি মহব্বত করে না, সামাজিকতা দেখায় না, গাঢ় সম্পর্ক রাখে না।– উমদা

يُرِيدُ : অর্থাৎ, লোকটি মনস্থ করছে।

فَتَقُولُ : অর্থাৎ, সে মহিলা বলছে।

مِنْ شَأْنِي : অর্থাৎ, আমার সাথে সংশ্লিষ্ট বিষয় তথা খোরপোষ, রাত্রিযাপন।

ইমাম তিরমিযী র. তার সনদে ইবনে আব্বাস রা. সূত্রে বর্ণনা করেন। হযরত সাওদা রা. আশংকা করলেন যে, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে তালাক দিয়ে দিবেন। তখন তিনি বললেন, আপনি আমাকে তালাক দিবেন না, আপনি আমাকে রেখে দিন। আমি আমার দিবস আয়েশা রা. কে দিয়ে দিব। এতদশ্রবণে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাই করলেন। তখন আয়াত নাযিল হল فَلَا جُنَاحَ عَلَيْهِمَا أَنْ يُصْلِحَا بَيْنَهُمَا صُلْحًا وَالصُّلْحُ خَيْرٌ ما اصطلحا عليه من شيئ فهو جائز তিরমিযী : ২/১৩৪, সুরা নিসা

## بَاب إِنَّ الْمُنَافِقِينَ فِي الدَّرْكِ الْأَسْفَلِ مِنْ النَّارِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَسْفَلَ النَّارِ نَفَقًا سَرَبًا বুখারী ৬৬২

**২৩৫৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "মুনাফিকরা তো জাহান্নামের নিম্নতম স্তরে থাকবে।" -৪ : ১৪৫

ইবনে আব্বাস রা. الدَّرْكِ الْأَسْفَلِ مِنْ النَّارِ এর তাফসীর করেছেন أَسْفَلَ النَّارِ ইসমে তাফযীলের তথা সম্বন্ধ পদের সাথে পড়েছেন। نَفَقًا –ভূগর্ভে – সুড়ঙ্গে।

**ব্যাখ্যা :** এ তাফসীর বর্ণনা দ্বারা উদ্দেশ্য হল একটি সন্দেহের অপনোদন। সন্দেহটি সৃষ্টি হয় مِنْ النَّارِ থেকে যে, মুনাফিকদের স্থান হবে জাহান্নামের বাইরে। যেমন আপনি বলেন– هذا اسفل منه এজন্য হযরত ইবনে আব্বাস রা.-এর তাফসীর দ্বারা বাতলে দিলেন যে, এখানে مِنْ শব্দটি أَسْفَلَ ইসমে তাফযীলের صله নয়, বরং من بيانيه অতএব কোন প্রশ্ন রইল না।

আল্লামা কাসতাল্লানী র. বলেন, وللنارسبع دركات و المنافق في اسفلها অর্থাৎ, জাহান্নামের সাতটি স্তর আছে। মুনাফিক থাকবে সর্ব নিম্নস্তরে। – কাসতাল্লানী।

الدَّرْكِ তবকা, স্তর। الدَّرْكِ মূলত درجة এর ন্যায়। পার্থক্য হল, উপরের স্তরের জন্য درجة আর নিম্নস্তরের জন্য الدَّرْكِ ব্যবহৃত হয়। এর বহুবচন আসে دركات।

نَفَقًا سَرَبًا : এতে فَإِنِ اسْتَطَعْتَ أَنْ تَبْتَغِيَ نَفَقًا فِي الْأَرْضِ أَوْ سُلَّمًا فِي السَّمَاءِ আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে। -পারা–৭, রুকু–১০ এ আয়াতে نَفَقًا এর অর্থ হল সুড়ংগ।

আল্লামা আইনী র. প্রথমে প্রশ্ন করেন যে, সুরা নিসার তাফসীরে نفقا এর ব্যাখ্যা বেমওকা। কারণ, এ শব্দটি সূরা আনআমের। অতঃপর নিজেই এর উত্তরের উদ্ধৃতি দেন যে, আল্লামা কিরমানী র. বলেছেন, তাঁর উদ্দেশ্য হল نَفَقًا শব্দের ইশতিকাকের (নিষ্পন্নতার) বিবরণ দান। কারণ, মুনাফিক শব্দটিও نَفَقًا ক্রিয়ামূল থেকে এসেছে। نَفَقًا শব্দটির অর্থ হল সুড়ংগ। বাহ্যত জমি সমতল কিন্তু ভেতরে অন্য রকম। এমনিভাবে মুনাফিকের জাহের ও বাতেন এক রকম নয়। কিন্তু আল্লামা আইনী র. এ জবাবে প্রশান্ত নন। অতঃপর তিনি বলেন, বিষয়টি স্পষ্ট প্রশ্ন সাপেক্ষ। আর আমি বলব, এ প্রশ্নটিই প্রশ্ন সাপেক্ষ।

حَدَّثَنَا عُمَرُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ قَالَ حَدَّثَنِي إِبْرَاهِيمُ عَنْ الْأَسْوَدِ قَالَ كُنَّا فِي حَلْقَةِ عَبْدِ اللَّهِ فَجَاءَ حُذَيْفَةُ حَتَّى قَامَ عَلَيْنَا فَسَلَّمَ ثُمَّ قَالَ لَقَدْ أُنْزِلَ النِّفَاقُ عَلَى قَوْمٍ خَيْرٍ مِنْكُمْ قَالَ الْأَسْوَدُ سُبْحَانَ اللَّهِ إِنَّ اللَّهَ

يَقُولُ إِنَّ الْمُنَافِقِينَ فِي الدَّرْكِ الْأَسْفَلِ مِنْ النَّارِ فَتَبَسَّمَ عَبْدُ اللَّهِ وَجَلَسَ حُذَيْفَةُ فِي نَاحِيَةِ الْمَسْجِدِ فَقَامَ عَبْدُ اللَّهِ فَتَفَرَّقَ أَصْحَابُهُ فَرَمَانِي بِالْحَصَا فَأَتَيْتُهُ فَقَالَ حُذَيْفَةُ عَجِبْتُ مِنْ ضَحِكِهِ وَقَدْ عَرَفَ مَا قُلْتُ لَقَدْ أُنْزِلَ النِّفَاقُ عَلَى قَوْمٍ كَانُوا خَيْرًا مِنْكُمْ ثُمَّ تَابُوا فَتَابَ اللَّهُ عَلَيْهِمْ

১২৬. উমর ইব্‌নে হাফস র....... আসওয়াদ র. বলেছেন, আমরা আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. -এর মজলিসে ছিলাম, সেখানে হুযায়ফা রা. আসলেন এবং আমাদের সম্মুখে দণ্ডায়মান হয়ে সালাম দিলেন। এরপর বললেন, তোমাদের চেয়ে উত্তম গোত্রের উপরও মুনাফিকী এসেছিল পরীক্ষাস্বরূপ। আসওয়াদ বললেন, সুবহানাল্লাহ্! অথচ আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, إِنَّ الْمُنَافِقِينَ فِي الدَّرْكِ الْأَسْفَلِ مِنَ النَّارِ "মুনাফিকগণ জাহান্নামের নিম্নতম স্তরে থাকবে"। তখন আবদুল্লাহ্ রা. মুচকি হাসলেন,আর হুযায়ফা রা.এক কোণে গিয়ে বসলেন, আবদুল্লাহ্ রা. উঠে গেলেন, তাঁর শাগরিদরাও চলে গেলেন। এরপর হুযায়ফা রা. আমার দিকে একটি পাথর টুকরো নিক্ষেপ করে আমাকে ডাকলেন। আমি তার নিকট গেলে তিনি বললেন, তাঁর নিছক হাসিতে আমি আশ্চর্য হলাম অথচ আমি যা বলেছি তা তিনি বুঝেছেন। এমন এক গোত্র যারা তোমাদের চেয়ে উত্তম তাদের উপর মুনাফেকী অবতরণ করা হয়েছিল। তারপর তারা তওবা করেছে এবং আল্লাহ্ তা'আলা তাদের তওবা কবুল করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

لَقَدْ أُنْزِلَ النِّفَاقُ عَلَى قَوْمٍ كَانُوا خَيْرًا مِنْكُمْ : অর্থাৎ, নিফাক দ্বারা তাদের পরীক্ষা করা হয়েছে। আর শ্রেষ্ঠত্বের কারণ হল তারা ছিলেন সাহাবী। অতএব তাবেঈ শ্রেণী অপেক্ষা তারা উত্তম। কিন্তু আল্লাহ তা'আলা তাদের পরীক্ষা করেছেন। ফলে তারা মুনাফিক হয়েছে। ফলে তাদের শ্রেষ্ঠত্ব শেষ হয়ে গেছে। আর তাদের কেউ কেউ আবার তওবা করেছেন। কাজেই তাদের শ্রেষ্ঠত্ব ফিরে এসেছে।

আল্লামা ইবনুল জাওযী র. বলেছেন, হযরত হুযায়ফা রা. এর উদ্দেশ্য হল, মুনাফিকদের একটি দল ভাল হয়ে যায় এবং সঠিক পথের উপর এসে যায়। ফলে তারা সেসব তাবিঈ অপেক্ষা উত্তম হয়ে যায়। কারণ, তারা সাহাবী হয়েছেন এবং নেককার হয়েছেন। যেমন মুজাম্মা, ইয়াযীদ ইবনে হারিসা ইবনে আমির। তারা মুনাফিক ছিলেন, অতঃপর তাদের অবস্থা ভাল হয়ে যায় এবং সিরাতে মুসতাকীমের উপর এসে যান। যেন তিনি হাদীস দ্বারা কলবের পরিবর্তনের দিকে ইঙ্গিত দিলেন।

আল্লামা ইবনে তীন র. বলেন, হুযায়ফা রা. তাদের থেকে ঈমান ছিনিয়ে নেয়ার ব্যাপারে সতর্ক করেছেন। কারণ, আমল ধর্তব্য হয় শেষ অবস্থার উপর।– উমদা

## بَاب قَوْلِهِ إِنَّا أَوْحَيْنَا إِلَيْكَ كَمَا أَوْحَيْنَا إِلَى نُوحٍ إِلَى قَوْلِهِ وَيُونُسَ وَهَارُونَ وَسُلَيْمَانَ বুখারী ৬৬২

**২৩৫৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমার নিকট ওহী প্রেরণ করেছি যেমন ইউনুস, হারুন এবং সুলায়মান আ. -এর নিকট ওহী প্রেরণ করেছিলাম।" ৪ : ১৬৩

এর উপর বিস্তারিত আলোচনা নাসরুল বারী প্রথম খণ্ডে বাবু বাদইল ওহীতে এসেছে।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ سُفْيَانَ قَالَ حَدَّثَنِي الْأَعْمَشُ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا يَنْبَغِي لِأَحَدٍ أَنْ يَقُولَ أَنَا خَيْرٌ مِنْ يُونُسَ بْنِ مَتَّى

১২৭. মুসাদ্দাদ র....... আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন যে, "আমি ইউনুস ইব্‌নে মাত্তা আ. থেকে উত্তম" এটা বলা কারো জন্য উচিত নয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল يُونُسَ শব্দে।

হাদীসটি ইমাম বুখারী র. ৬৬২ পৃষ্ঠায়, কিতাবুল আম্বিয়ায় ৪৮১ ও ৪৮৫ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

مَتَّى : মীমের উপর যবর, তা-এর উপর তাশদীদ কসরসহ। বিশুদ্ধ উক্তি অনুসারে এটি তাঁর পিতার নাম।

এ হাদীসটির দুটি অর্থ বর্ণনা করা হয়– ১. কোন মানুষের জন্য নিজেকে কোন নবী অপেক্ষা শ্রেষ্ঠ বলা জায়েজ নেই, চাই সে ওলী হোক বা মুজতাহিদ। জায়েয নেই কেন এটা স্পষ্ট।

২. أَنَا দ্বারা উদ্দেশ্য রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। অর্থাৎ, কোন বান্দার জন্য এরূপ বলা সঙ্গত নয় যে, আমি তথা সরকারে দো'আলম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইউনুস ইবনে মাত্তা অপেক্ষা উত্তম। বিস্তারিত বিবরণের জন্য ১৫৪ নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ سِنَانٍ قَالَ حَدَّثَنَا فُلَيْحٌ حَدَّثَنَا هِلَالٌ عَنْ عَطَاءِ بْنِ يَسَارٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ قَالَ أَنَا خَيْرٌ مِنْ يُونُسَ بْنِ مَتَّى فَقَدْ كَذَبَ

১২৮. মুহাম্মদ ইব্‌নে সিনান র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, যে ব্যক্তি বলে "আমি ইউনুস ইব্‌নে মাত্তা থেকে উত্তম" সে মিথ্যা বলে।

অনুবাদ ও ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য পূর্বোক্ত হাদীস ও কিতাবুত তাফসীরের ১৫৪ নং হাদীস।

**بَاب يَسْتَفْتُونَكَ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِي الْكَلَالَةِ إِنْ امْرُؤٌ هَلَكَ لَيْسَ لَهُ وَلَدٌ وَلَهُ أُخْتٌ فَلَهَا نِصْفُ مَا تَرَكَ وَهُوَ يَرِثُهَا إِنْ لَمْ يَكُنْ لَهَا وَلَدٌ وَالْكَلَالَةُ مَنْ لَمْ يَرِثْهُ أَبٌ أَوْ ابْنٌ وَهُوَ مَصْدَرٌ مِنْ تَكَلَّلَهُ النَّسَبُ বুখারী ৬৬২**

**২৩৫৮. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "লোকে তোমার নিকট ফতওয়া বা ব্যবস্থা জানতে চায়। বল, পিতা-মাতাহীন নি : সন্তান ব্যক্তি সম্বন্ধে তোমাদেরকে আল্লাহ্ ব্যবস্থা জানাচ্ছেন– কোন পুরুষ মারা গেলে সে যদি সন্তানহীন হয় এবং তার এক ভগ্নি থাকে তবে তার জন্যে পরিত্যক্ত সম্পত্তির অর্ধাংশ এবং সে যদি সন্তানহীন হয় তবে তার ভাই তার উত্তরাধিকারী হবে।" ৪ : ১৭৬

الْكَلَالَةُ – যার পিতা কিংবা পুত্র উত্তরাধিকারী না থাকে تَكَلَّلَهُ النَّسَبُ বাক্য থেকে এটা ক্রিয়ামূল।

حَدَّثَنَا سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ سَمِعْتُ الْبَرَاءَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ آخِرُ سُورَةٍ نَزَلَتْ بَرَاءَةَ وَآخِرُ آيَةٍ نَزَلَتْ يَسْتَفْتُونَكَ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِي الْكَلَالَةِ

১২৯. সুলায়মান ইব্‌নে র....... আবু ইসহাক র. . সূত্রে বর্ণিত, আমি বারা রা. - কে বলতে শুনেছি যে, সর্বশেষ অবতীর্ণ সূরা হচ্ছে বারাআত এবং সর্বশেষ অবতীর্ণ আয়াত হচ্ছে – يَسْتَفْتُونَكَ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِي الْكَلَالَةِ

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট। এর বিস্তারিত বিবরণের জন্য সুরা বাকারার শেষ দিকের রুকূ ৬৯ নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

# سُورَةُ الْمَائِدَةِ

# সূরা আল – মায়িদা

بَاب حُرُمٌ وَاحِدُهَا حَرَامٌ فَبِمَا نَقْضِهِمْ بِنَقْضِهِمْ الَّتِي كَتَبَ اللَّهُ جَعَلَ اللَّهُ تَبُوءُ تَحْمِلُ دَائِرَةٌ دَوْلَةٌ وَقَالَ غَيْرُهُ الْإِغْرَاءُ التَّسْلِيطُ أُجُورَهُنَّ مُهُورَهُنَّ قَالَ سُفْيَانُ مَا فِي الْقُرْآنِ آيَةٌ أَشَدُّ عَلَيَّ مِنْ لَسْتُمْ عَلَى شَيْءٍ حَتَّى تُقِيمُوا التَّوْرَاةَ وَالْإِنْجِيلَ وَمَا أُنْزِلَ إِلَيْكُمْ مِنْ رَبِّكُمْ وَقَالَ ابْنُ عَبَّاسٍ مَخْمَصَةٍ مَجَاعَةٍ مَنْ أَحْيَاهَا يَعْنِي مَنْ حَرَّمَ قَتْلَهَا إِلَّا بِحَقٍّ حَيِيَ النَّاسُ مِنْهُ جَمِيعًا شِرْعَةً وَمِنْهَاجًا سَبِيلًا وَسُنَّةً الْمُهَيْمِنُ الْأَمِينُ الْقُرْآنُ أَمِينٌ عَلَى كُلِّ كِتَابٍ قَبْلَهُ

حُرُمٌ একবচনে حَرَامٌ । নিষিদ্ধ অবস্থায়। -৫ : ১ فَبِمَا نَقْضِهِمْ – তাদের প্রতিশ্রুতি ভঙ্গের কারণে। -৫ : ১২ الَّتِي كَتَبَ اللَّهُ – যা আল্লাহ্ নির্ধারণ করেছেন, تَبُوءُ – বহন করবে, دَائِرَةٌ ওলট পালট। অন্য একজন বলেছেন الْإِغْرَاءُ –চাপিয়ে দেয়া। أُجُورَهُنَّ – তাদের মহর। -৫ : ২ সুফিয়ান সাওরী র. বলেন, আমার দৃষ্টিতে কুরআনে করীমে

لَسْتُمْ عَلَى شَيْءٍ حَتَّى تُقِيمُوا التَّوْرَاةَ وَالْإِنْجِيلَ وَمَا أُنْزِلَ إِلَيْكُمْ مِنْ رَبِّكُمْ

"হে কিতাবীগণ! তাওরাত, ইনজিল ও যা তোমাদের প্রতিপালকের কাছ থেকে তোমাদের প্রতি অবতীর্ণ হয়েছে তোমরা তা প্রতিষ্ঠিত না করা পর্যন্ত তোমাদের কোন ভিত্তিই নেই।" -৫ : ৬৮ আয়াতটির চেয়ে কঠোর অন্য কোন আয়াত নেই। হযরত ইবনে আববাস রা.বলেন, مَخْمَصَةٍ – ক্ষুধার তাড়নায়। مَنْ أَحْيَاهَا – "আর কারো প্রাণ রক্ষা করলে সে যেন দুনিয়ার সকল মানুষের প্রাণ রক্ষা করল।"-৫ : ৩২ شِرْعَةً وَمِنْهَاجًا –আইন ও স্পষ্ট পথ, নিয়ম।-৫ : ৪৮ الْمُهَيْمِنُ – "আমানতদার, কুরআন তার পূর্ববর্তী সকল কিতাবের আমানতদার।"-৫ : ৪৮

**নামকরণের কারণ** : সূরা মায়িদা বলে নামকরণের কারণ হল, এতে মায়েদা তথা দস্তরখান বা খাঞ্চার আলোচনা রয়েছে। যে মায়েদা হযরত ঈসা আ.-এর উপর অবতীর্ণ হয়েছিল। এ সূরার আরেকটি নাম হল সূরাতুল উকূদ। কারণ এর প্রথম আয়াতে প্রতিশ্রুতি পূর্ণ করার নির্দেশ রয়েছে। الْمَائِدَةُ শব্দটির অর্থ হল, সে দস্তরখান যাতে খাবার রয়েছে। যে দস্তরখানে খাবার মওজুদ নেই সেটিকে মায়েদা বলা হবে না। যেমন– আল্লামা আইনী র. আবু উবায়দা থেকে বর্ণনা করেন যে, الْمَائِدَةُ শব্দটি فاعلة শব্দের ওযনে مفعولة এর অর্থে ব্যবহৃত। যেমন– عيشة راضية এর মধ্যে راضية– مرضية এর অর্থে ব্যবহৃত।

তাছাড়া ميدة এবং مائدة শব্দটির প্রয়োগ খাবারের ক্ষেত্রেও হয়। হযরত আয়েশা রা. থেকে বর্ণিত আছে– সূরা মায়েদা সেসব সূরার অন্তর্ভুক্ত যেগুলো শেষদিকে অবতীর্ণ হয়েছিল। এতে যেসব জিনিস হালাল পাও সেগুলোকে হালাল জ্ঞান কর আর যেগুলোকে হারাম পাও সেগুলোকে হারাম জ্ঞান কর।

সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরের মতে এ সূরার পর শুধু সূরা নাসর তথা إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ অবতীর্ণ হয়েছে। এ সূরাটি অবতীর্ণ হয়েছে মদীনায়। এতে রয়েছে ১৬টি রুকূ এবং ১২০ আয়াত।

حُرُمٌ وَاحِدُهَا حَرَامٌ : এতে ইঙ্গিত হল أُحِلَّتْ لَكُمْ بَهِيمَةُ الْأَنْعَامِ إِلَّا مَا يُتْلَى عَلَيْكُمْ غَيْرَ مُحِلِّي الصَّيْدِ وَأَنْتُمْ حُرُمٌ ... আয়াতের দিকে।

"তোমাদের জন্য সমস্ত চতুষ্পদ জন্তু হালাল করে দেয়া হয়েছে ব্যতিক্রম শুধু সেসব জন্তু যেগুলোর হারাম হওয়ার বিবরণ পরবর্তীতে দেয়া হবে। (সেগুলো তোমাদের জন্য হালাল নয়। অর্থাৎ, এ রুকুতেই حُرِّمَتْ عَلَيْكُمُ الْمَيْتَةُ وَالدَّمُ আয়াতে সেগুলোর বিবরণ আসবে।) কিন্তু ইহরাম অবস্থায় শিকারকে হালাল মনে করবে না।"

ইমাম বুখারী র. আবু উবায়দা র. থেকে বর্ণনা করেন যে, حُرُمٌ এর একবচন হারাম حَرَامٌ-অর্থাৎ, মুহরিম।

فَبِمَا نَقْضِهِمْ بِنَقْضِهِمْ : এতে ইঙ্গিত হল فَبِمَا نَقْضِهِمْ مِيثَاقَهُمْ لَعَنَّاهُمْ আয়াতের দিকে।

আমি তাদের প্রতিশ্রুতি ভঙ্গের কারণে তাদের প্রতি অভিশম্পাত করেছি। -পারা-৬, রুকু-৭ উদ্দেশ্য হল এখানে ما শব্দটি অতিরিক্ত আর بِمَا نَقْضِهِمْ অর্থ بِنَقْضِهِمْ (তাদের প্রতিশ্রুতি ভঙ্গের কারণে) যেমন অন্যত্র আছে- فبما رحمة من الله لنت لهم

الَّتِي كَتَبَ اللَّهُ جَعَلَ اللَّهُ : এতে ইঙ্গিত হল ادْخُلُوا الْأَرْضَ الْمُقَدَّسَةَ الَّتِي كَتَبَ اللَّهُ لَكُمْ আয়াতের দিকে।

মূসা আ. বললেন, হে সম্প্রদায়! এ পবিত্র ভূমিতে (মুলকে শামে) প্রবেশ কর, যেটি আল্লাহ তা'আলা তোমাদের জন্য লিখে দিয়েছেন। অর্থাৎ, আয়াতে كَتَبَ اللَّهُ- جَعَلَ اللَّهُ অর্থে ব্যবহৃত তথা আল্লাহ তা'আলা নির্ধারণ করে দিয়েছেন।

تَبُوءُ تَحْمِلُ : ইঙ্গিত হল- إِنِّي أُرِيدُ أَنْ تَبُوءَ بِإِثْمِي وَإِثْمِكَ আয়াতের দিকে। "নিশ্চয় আমি চাই তুমি আমার ও তোমার গুনাহ বহন করবে।"-পারা-৬, রুকু-৯

আবু উবায়দা উক্ত আয়াতের তাফসীরে تَبُوءُ মানে বলেছেন تَحْمِلُ (বহন করবে) -ফাতহুল বারী।

সংখ্যাগরিষ্ঠ মুফাসসির বলেন, আয়াতে اثمي দ্বারা উদ্দেশ্য হল হত্যার গুনাহ।

وَقَالَ غَيْرُهُ الْإِغْرَاءُ التَّسْلِيطُ : ইঙ্গিত হল, فَأَغْرَيْنَا بَيْنَهُمُ الْعَدَاوَةَ وَالْبَغْضَاءَ إِلَى يَوْمِ الْقِيَامَةِ আয়াতের দিকে।

"অতএব আমি তাদের মাঝে শত্রুতা ও হিংসা প্রবিষ্ট করেছি, যা তাদের মধ্যে থাকবে কিয়ামত পর্যন্ত।" -পারা-৬, রুকু-৭

এ আয়াতে اغرينا-এর তাফসীর করা হয়েছে - الْإِغْرَاءُ শব্দের অর্থ, التَّسْلِيطُ অর্থাৎ, আমি খৃষ্টানদের পারস্পারিক শত্রুতা ও হিংসাবিদ্বেষ কিয়ামত পর্যন্ত সময়ের জন্য চাপিয়ে দিয়েছি। এটি হল তাফসীর বিল লাযিম। সংখ্যাগরিষ্ঠ মুফাসসির اغرينا এর তাফসীর করেন القينا (নিক্ষেপ করেছি)। এটাই স্পষ্ট। যেমন অন্যত্র আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে وَأَلْقَيْنَا بَيْنَهُمُ الْعَدَاوَةَ وَالْبَغْضَاءَ إِلَى يَوْمِ الْقِيَامَةِ -পারা-৬, রুকু-১২ বুখারীর ব্যাখ্যাগ্রন্থ উমদাতুল কারী ও ফাতহুল বারী ইত্যাদিতে আছে- এখানে وَقَالَ غَيْرُهُ বেমওকা মনে হচ্ছে। কারণ, এর পূর্বে সুস্পষ্ট ভাষায় কারো নামের উল্লেখ নেই, যেটিকে غَيْرُهُ এর যমীরের مرجع সাব্যস্ত করা যায়। হাফিজ আসকালানী ও আল্লামা আইনী র. বলেন, নাসাফীর রেওয়ায়াতে وَقَالَ غَيْرُهُ ইবারতটি নেই। এমতাবস্থায় কোন প্রশ্ন থাকে না।

অতঃপর বলেন, লিপিকারদের থেকে ইবারতে আগপিছ হয়ে গেছে। এরপর কোন কোন কপিতে আছে - وَقَالَ ابْنُ عَبَّاسٍ مَخْمَصَةٍ مَجَاعَةٍ وَقَالَ غَيْرُهُ الْإِغْرَاءُ التَّسْلِيطُ এটি যুক্তি সঙ্গত।

অবশ্য আল্লামা কাসতাল্লানী র. قِيلَ দ্বারা বর্ণনা করেছেন।

وَقَالَ غَيْرُهُ অর্থাৎ, সুদ্দী ছাড়া অন্য কেউ বলেছেন।

دَائِرَةٌ دَوْلَةٌ : ইঙ্গিত হল - فَتَرَى الَّذِينَ فِي قُلُوبِهِمْ مَرَضٌ يُسَارِعُونَ فِيهِمْ يَقُولُونَ نَخْشَى أَنْ تُصِيبَنَا دَائِرَةٌ আয়াতের দিকে। -পারা-৬, রুকু-১২

"অতঃপর (হে দর্শক!) তুমি দেখবে যাদের অন্তরে ব্যাধি আছে তারা দৌড়ে গিয়ে সেসব কাফেরদের ভেতরে ঢুকে (যদি কেউ ভর্ৎসনা করে তবে বাহানা ও শত্রুতার কারণে) বলে, আমরা আশংকা করি আমাদের উপর কোন বিপদাপদ এসে পড়ে কিনা!"

এ আয়াতে دَائِرَةٌ অর্থ হল, যুগচক্র - বিপদ-মসিবত। মুনাফিকদের উদ্দেশ্য ছিল, আমরা নিশ্চিত নই যে, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বীয় লক্ষ্য উদ্দেশ্য সফল হবেন। যদি এমন কোন সময় আসে যে, দুশমন তার উপর বিজয় লাভ করল, তখন কাফেররা আমাদেরকে বিরোধী মনে করে হত্যা করে ফেলবে। অতএব আমরা তাদেরকে ক্ষেপাতে চাই না।

أُجُورَهُنَّ مُهُورَهُنَّ : ইঙ্গিত হল- إِذَا آتَيْتُمُوهُنَّ أُجُورَهُنَّ مُحْصِنِينَ غَيْرَ مُسَافِحِينَ আয়াতের দিকে। আল্লাহ তোমাদের জন্য পবিত্র মুসলিম মেয়েদের এবং আহলে কিতাব পবিত্র মহিলাদের হালাল করে দিয়েছেন। (যখন তোমরা তাদের

মোহর আদায় করে দিবে) স্ত্রী বানানোর জন্য (অর্থাৎ, মেয়াদী বিয়ে বৈধ নয়) (অবৈধ) যৌন চাহিদা পুরণ করার জন্য নয়। -পারা-৬, রুকু-৫

এতে أُجُورَهُنَّ শব্দের অর্থ তাদের মোহর'

وَقَالَ ابْنُ عَبَّاسٍ مَخْمَصَةٌ مَجَاعَةٌ : ইঙ্গিত হল - فَمَنِ اضْطُرَّ فِي مَخْمَصَةٍ غَيْرَ مُتَجَانِفٍ لِإِثْمٍ

**"অতএব যে প্রচণ্ড ক্ষিধার কারণে বাধ্য হয়ে পড়ে তবে শর্ত হল গোনাহের দিকে যেন ঝোক না থাকে (অর্থাৎ, না প্রয়োজনের অধিক খাবে, না ভোগ বিলাস উদ্দেশ্য।) "-পারা-৬, রুকু-৫**

এ আয়াতে مَخْمَصَةٌ অর্থ হল প্রচণ্ড ক্ষুধা।

قَالَ سُفْيَانُ مَا فِي الْقُرْآنِ آيَةٌ أَشَدُّ عَلَيَّ مِنْ لَسْتُمْ عَلَى شَيْءٍ حَتَّى تُقِيمُوا التَّوْرَاةَ وَالْإِنْجِيلَ وَمَا أُنْزِلَ إِلَيْكُمْ مِنْ رَبِّكُمْ : সুফিয়ান সাওরী র. বলেছেন, কুরআন মজীদের কোন আয়াত আমার নিকট নিম্নোক্ত আয়াত অপেক্ষা কঠোরতর নেই-

لَسْتُمْ عَلَى شَيْءٍ حَتَّى تُقِيمُوا التَّوْرَاةَ وَالْإِنْجِيلَ وَمَا أُنْزِلَ إِلَيْكُمْ مِنْ رَبِّكُمْ

অর্থাৎ, "তুমি (সেসব ইয়াহুদী খৃস্টানকে) বল, হে আহলে কিতাব! তোমরা কোন পথের উপর নও (কারণ তোমরা হক থেকে দূরে সরে পথভ্রষ্ঠ হয়ে গেছ) যতক্ষণ না তোমরা তাওরাত, ইনজিল ও (মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মারফত) তোমাদের প্রতি যা নাযিল করা হয়েছে তথা কুরআন মজীদ প্রতিষ্ঠা না কর।" -পারা-৬, রুকু-১৪

সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরের মতে উপরোক্ত আয়াতে আহলে কিতাবকে সম্বোধন করা হয়েছে। এ আয়াতে আহলে কিতাবকে ইসলামে প্রবেশ করার প্রতি উদ্বুদ্ধ করা হয়েছে। এর সারমর্ম হল, হে আহলে কিতাব! তোমরা যতক্ষণ পর্যন্ত কুরআন মজীদের প্রতি ঈমান আনবে না ততক্ষণ পর্যন্ত তোমরা না হেদায়াতের পথে থাকবে, না হকের পথে। কারণ স্বয়ং তাওরাত ও ইনজিলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও সর্বশেষ গ্রন্থ কুরআন সম্পর্কে সুসংবাদ প্রদান করা হয়েছে। কুরআন মজীদকে অস্বীকার মানে অবধারিতভাবে তাওরাত ও ইনজিলকে অস্বীকার করা, কিন্তু সুফিয়ান সাওরী র. মনে করেছেন, আয়াতে মুসলিমদের সম্বোধন করা হয়েছে। এজন্য কঠিন মনে হয়েছে, কারণ তাওরাত ও ইনজিলের উপর আমলের কষ্ট বরদাশত করতে হবে। অথচ বিষয়টি অনুরূপ নয়।

مَنْ أَحْيَاهَا يَعْنِي مَنْ حَرَّمَ قَتْلَهَا إِلَّا بِحَقٍّ حَيِيَ النَّاسُ مِنْهُ جَمِيعًا : ইঙ্গিত হল- وَمَنْ أَحْيَاهَا فَكَأَنَّمَا أَحْيَا النَّاسَ جَمِيعًا আয়াতের দিকে। -পারা-৬, রুকু-৯

এতে مَنْ أَحْيَاهَا এর তাফসীর করছেন। অর্থাৎ, যে অন্যায়ভাবে হত্যাকে হারাম সাব্যস্ত করল সে গোটা মানব জাতিকে বাঁচিয়ে দিল। উদ্দেশ্য যে কাউকে বিনাশ থেকে রক্ষা করল-অত্যাচারী খুনীর হাত থেকে রক্ষা করল এর ফলে সেএ পরিমান সওয়াব পেল যে পরিমাণ সওয়াব গোটা জগতের জীবন বাঁচানোর। কারণ সে নিজ আমল দ্বারা জীবন ও নিরাপত্তার দ্বার উম্মুক্ত করল।

شِرْعَةً وَمِنْهَاجًا سَبِيلًا وَسُنَّةً : ইঙ্গিত হল - لِكُلٍّ جَعَلْنَا مِنْكُمْ شِرْعَةً وَمِنْهَاجًا আয়াতের দিকে। অর্থাৎ, তোমাদের মধ্য থেকে প্রতিটি (উম্মত এর জন্য একটি শরীয়ত এবং একটি তরীকত (অর্থাৎ, একটি সংবিধান ও একটি কর্মপন্থা নির্ধারণ করেছিলাম। পারা-৬, রুকু-১১ (যেমন ইয়াহুদীদের শরীয়ত ও তরীকত ছিল তাওরাত, খৃষ্টানদের শরীয়ত ও তরীকত ছিল ইনজিল। তাহলে যদি উম্মতে মুহাম্মাদিয়ার জন্য শরীয়ত ও তরীকত কুরআন মজীদ নির্ধারণ করা হয়-যেটি প্রমাণাদির আলোকে হক বলে প্রমাণিত- তাহলে অস্বীকার করার কারণ কি?

আয়াতের شِرْعَةً وَمِنْهَاجًا এর তাফসীর করেছেন আবু উবায়দা র.। তিনি বলেন, شِرْعَةً অর্থ হল সুন্নত আর مِنْهَاجًا এর অর্থ হল সাবীল তথা কর্মপন্থা। -ফাতহুল বারী। এখানে ক্রমধারা রক্ষা না করে অবিন্যস্তরূপে তাফসীর করেছেন।

وَأَنْزَلْنَا إِلَيْكَ الْكِتَابَ بِالْحَقِّ مُصَدِّقًا لِمَا بَيْنَ يَدَيْهِ مِنَ : ইঙ্গিত হল- الْمُهَيْمِنُ الْأَمِينُ الْقُرْآنُ أَمِينٌ عَلَى كُلِّ كِتَابٍ قَبْلَهُ الْكِتَابِ وَمُهَيْمِنًا عَلَيْهِ আয়াতের দিকে। "(এবং তাওরাত ও ইনজিলের পর) আমি তোমার প্রতি এ কিতাব (কুরআন মজীদ) অবতীর্ণ করেছি, যেটি সত্তাগতভাবে ও সত্য এবং তার পূর্ববর্তী কিতাবসমূহের জন্যও সত্যায়ণকারী। (তথা পূর্বেকার কিতাব তাওরাত, জাবূর, ইনজিল সবগুলোই আল্লাহর পক্ষ হতে নাযিলকৃত। এবং এর (পূর্ববর্তী কিতাবসমূহের) তত্ত্বাবধায়ক ও রক্ষক।"

আয়াতে কারীমায় الْمُهَيْمِنُ শব্দটির তাফসীর করেন 'আমীন' দ্বারা। -পারা-৬, রুকু-১১

ইমাম বুখারী র. ফাযায়েলুল কুরআনে (পৃ : ৭৪৪)বলেছেন – :

وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْمُهَيْمِنُ الْأَمِينُ الْقُرْآنُ أَمِينٌ عَلَى كُلِّ كِتَابٍ قَبْلَهُ : الْقُرْآنُ أَمِينٌ عَلَى كُلِّ كِتَابٍ قَبْلَهُ দ্বারা বুঝা গেল 'আমীন' দ্বারা মুহাইমিনের তাফসীর হযরত ইবনে আব্বাস রা. এর।

অর্থাৎ, নবী ও রাসূলদের উপর অবতীর্ণ কিতাব ও সহীফা। আর ইবনে আববাস রা. এর হাদীস সুলায়মান ইবনে দাউদ..শুবা..আবু ইসহাক র.-আবদ ইবনে হুমাইদ সূত্রে তার তাফসীরগ্রন্থে বর্ণনা করেছেন। তিনি বলেন,আমি তামীমীকে ইবনে আববাস রা.সূত্রে বর্ণনা করতে শুনেছি।

অর্থাৎ, কুরআন মজীদ পূর্ববর্তী সকল গ্রন্থের আমীন ও মুহাফিজ। যেহেতু কুরআন চিরস্থায়ী এবং সকল পূর্ববর্তী গ্রন্থের সত্যায়ণকারী সেহেতু পূর্বে নাযিলকৃত সমস্ত কিতাব ও সহীফার হেফাজত হয়ে গেছে কুরআনের মাধ্যমে। ইবনে জুবাইজ র. বলেছেন, কুরআন পূর্ববর্তী সমস্ত কিতাবের আমানতদার।

অতএব পূর্ববর্তী কিতাবের যেসব বিষয় কুরআনে অনুকূল সেগুলো হক, যেগুলো প্রতিকুল সেগুলো বাতিল।– কাসতাল্লানী

সারকথা, পূর্ববর্তী কিতাবগুলোর যেসব বিষয় কুরআনের অনুকুল সেগুলো গ্রহণ করা চাই, যেসব বিষয় এর পরিপন্থী সেগুলোকে রহিত বা বিকৃত মনে করে প্রত্যাখ্যান করা চাই।

আভিধানিকভাবে الْمُهَيْمِنُ ইসমে ফায়েলের সীগা। هيمن يهيمن هيمنة থেকে মুশতাক তথা নিষ্পন্ন। এর অর্থ হল হেফাজত করা, তত্ত্বাবধান করা। তাহলে মুহাইমিন অর্থ হল তত্ত্বাবধায়ক ও রক্ষক। তাছাড়া هيمنة এর এক অর্থ আসে আমীন বলা।

আবু উবায়দা র. বলেন, আরবী ভাষায় এ ওজনে শুধু চারটি শব্দ ব্যবহৃত হয়– مبيطر – مسيطر – مهيمن – مبيقر ফাতহুল বারী ও উমদাতুল বারী।

**বুখারী ৬৬২** 

## بَاب قَوْلِهِ الْيَوْمَ أَكْمَلْتُ لَكُمْ دِينَكُمْ

**২৩৫৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আজ তোমাদের জন্যে তোমাদের দীন পূর্ণাঙ্গ করলাম।"-৫ : ৩

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ قَيْسٍ عَنْ طَارِقِ بْنِ شِهَابٍ قَالَتْ الْيَهُودُ لِعُمَرَ إِنَّكُمْ تَقْرَءُونَ آيَةً لَوْ نَزَلَتْ فِينَا لَاتَّخَذْنَاهَا عِيدًا فَقَالَ عُمَرُ إِنِّي لَأَعْلَمُ حَيْثُ أُنْزِلَتْ وَأَيْنَ أُنْزِلَتْ وَأَيْنَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ أُنْزِلَتْ يَوْمَ عَرَفَةَ وَإِنَّا وَاللَّهِ بِعَرَفَةَ قَالَ سُفْيَانُ وَأَشُكُّ كَانَ يَوْمَ الْجُمُعَةِ أَمْ لَا الْيَوْمَ أَكْمَلْتُ لَكُمْ دِينَكُمْ

১৩০. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র....... তারিক ইব্‌নে শিহাব . সূত্রে বর্ণিত, ইয়াহুদিরা 'উমর ফারুক রা. - কে বলল . আপনারা এমন একটি আয়াত পড়ে থাকেন তা যদি আমাদের মধ্যে অবতীর্ণ হত, তবে আমরা সে আয়াতকে তথা সে আয়াত অবতরনদিবসকে ঈদ করে রাখতাম। (আনন্দ- উৎসব করতাম। কারণ এতে দীনের পরিপূর্ণতার উল্লেখ রয়েছে। উমর রা. বললেন, আমি ভাল করেই জানি, এটা কখন অবতীর্ণ হয়েছে, কোথায় অবতীর্ণ হয়েছে এবং নাযিলের

সময় রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কোথায় ছিলেন। সুফিয়ান বলেন,দিনটি শুক্রবার ছিল কিনা আমার সন্দেহ। আল্লাহর শপথ আমরা সবাই আরাফাতে ছিলাম, সেই আয়াতটি হল- اَلْيَوْمَ أَكْمَلْتُ لَكُمْ دِينَكُمْ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**হাদীসটি কিতাবুল ঈমানে ১১. মাগাযীতে ৬৩২, তাফসীরে ৬৬২ এবং ১০৭৯ পৃষ্ঠায় এসেছে।**

**قَالَتْ الْيَهُودُ : অর্থাৎ, ইয়াহুদীরা বলেছে। কিতাবুল মাগাযীর রেওয়ায়াতে এসেছে** اناسا مــن اليهــود **অর্থাৎ, কিছু সংখ্যক ইয়াহুদী বলেছেন। এ দুটি রেওয়ায়াত দ্বারা বুঝা যায়, মূল প্রশ্নকারীর সাথে আরো লোকজন ছিল। কিতাবুল ঈমানে আছে-** إِنَّ رجلا مــن اليهــود এখানে শুধু একজন প্রশ্নকর্তা তথা কাবে আহবার উদ্দেশ্য। কোন কোন রেওয়ায়াতে স্পষ্টাকারে আছে, এ প্রশ্নকারী ছিলেন কাবে আহবার। তিনি হযরত উমর রা.-এর শাসনামলে ইসলাম গ্রহণ করেছিলেন। তাঁর ইনতিকাল হয়েছে ৮৩ হিজরীতে। আরো অতিরিক্ত ব্যাখ্যার জন্য দেখুন নাসরুল বারী কিতাবুল মাগাযী ৪৮৪ পৃষ্ঠা।

## بَاب قَوْله فَلَمْ تَجِدُوا مَاءً فَتَيَمَّمُوا صَعِيدًا طَيِّبًا تَيَمَّمُوا تَعَمَّدُوا آمِّينَ عَامِدِينَ أَمَّمْتُ وَتَيَمَّمْتُ وَاحِدٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَمَسْتُمْ وَ تَمَسُّوهُنَّ وَ اللَّاتِي دَخَلْتُمْ بِهِنَّ وَالْإِفْضَاءُ النِّكَاحُ বুখারী ৬৬২

**২৩৬০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং পানি না পাও তবে পবিত্র মাটির দ্বারা তায়াম্মুম করবে।" ৫ : ৬

تَيَمَّمُوا – তোমরা ইচ্ছে করো। آمِّينَ –আম্মীন– উদ্দেশ্যকারী। أَمَّمْتُ আর-تَيَمَّمْتُ-একই। আমি ইচ্ছে করেছি। ইব্‌নে আব্বাস রা. বলেন, لَمَسْتُمْ এবং تَمَسُّوهُنَّ এমনিভাবে اللَّاتِي دَخَلْتُمْ بِهِنَّ ও الْإِفْضَاءُ এই চারটিরই অর্থ সহবাস করা।

**تَيَمَّمُوا تَعَمَّدُوا آمِّينَ عَامِدِينَ أَمَّمْتُ وَتَيَمَّمْتُ وَاحِدٌ :** তিনি বলেন, উপরোক্ত আয়াতে تَيَمَّمُــوا শব্দের অর্থ হল তোমরা ইচ্ছা করো, মনস্থ করো। تيمم মাসদার থেকে আমরের সীগা تَيَمَّمُوا। এ থেকেই আসে آمِّــينَ অর্থাৎ, মনস্থকারীগণ। ইঙ্গিত হল – وَلَا الْهَدْيَ وَلَا الْقَلَائِدَ وَلَا آمِّينَ الْبَيْتَ الْحَرَامَ আয়াতের দিকে। -পারা-৬, রুকু-৫

তিনি বলেন, آمِّــينَ শব্দের অর্থ মনস্থকারীগণ। ইসমে ফায়েলের সীগা। এর একবচন হল ام আর أَمَّمْــتُ ও تَيَمَّمْتُ সমার্থক।

**وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَمَسْتُمْ وَ تَمَسُّوهُنَّ وَ اللَّاتِي دَخَلْتُمْ بِهِنَّ وَالْإِفْضَاءُ النِّكَاحُ :** হযরত ইব্‌নে আব্বাস রা. বলেন, لَمَســتُمْ এবং تَمَسُّوهُنَّ এমনিভাবে اللَّاتِي دَخَلْتُمْ بِهِنَّ ও الْإِفْضَاءُ এই চারটিরই অর্থ সহবাস করা।

**لَمَسْتُمْ :** দ্বারা ইঙ্গিত হল- وَإِنْ كُنْتُمْ مَرْضَى أَوْ عَلَى سَفَرٍ أَوْ جَاءَ أَحَدٌ مِنْكُمْ مِنَ الْغَائِطِ أَوْ لَامَسْتُمُ النِّسَاءَ فَلَمْ تَجِدُوا مَاءً فَتَيَمَّمُوا صَعِيدًا طَيِّبًا আয়াতের দিকে। -পারা-৬, রুকু-৬

দ্বিতীয় শব্দ হল وَ تَمَسُّوهُنَّ ইঙ্গিত হল- وَإِنْ طَلَّقْتُمُوهُنَّ مِنْ قَبْلِ أَنْ تَمَسُّوهُنَّ আয়াতের দিকে। -পারা ২, রুকূ ১৫

তৃতীয় শব্দ وَ اللَّاتِي دَخَلْتُمْ بِهِنَّ দ্বারা ইঙ্গিত হল مِنْ نِسَائِكُمُ اللَّاتِي دَخَلْتُمْ بِهِنَّ

চতুর্থ الْإِفْضَاءُ দ্বারা ইঙ্গিত হল- وَقَدْ أَفْضَى بَعْضُكُمْ إِلَى بَعْضٍ আয়াতের দিকে। -পারা-৪, রুকু-১৫

এ চারটিই সমার্থক। অর্থাৎ, নিকাহ তথা সহবাস।

**حَدَّثَنَا** إِسْمَاعِيلُ قَالَ حَدَّثَنِي مَالِكٌ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ الْقَاسِمِ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ خَرَجْنَا مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي بَعْضِ أَسْفَارِهِ حَتَّى إِذَا كُنَّا بِالْبَيْدَاءِ أَوْ بِذَاتِ الْجَيْشِ انْقَطَعَ عِقْدٌ لِي فَأَقَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى الْتِمَاسِهِ وَأَقَامَ النَّاسُ مَعَهُ وَلَيْسُوا عَلَى مَاءٍ وَلَيْسَ مَعَهُمْ مَاءٌ فَأَتَى النَّــاسُ

ِلَى أَبِي بَكْرٍ الصِّدِّيقِ فَقَالُوا أَلَا تَرَى مَا صَنَعَتْ عَائِشَةُ أَقَامَتْ بِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَبِالنَّاسِ وَلَيْسُوا عَلَى مَـاءٍ وَلَيْسَ مَعَهُمْ مَاءٌ فَجَاءَ أَبُو بَكْرٍ وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَاضِعٌ رَأْسَهُ عَلَى فَخِذِي قَدْ نَامَ فَقَالَ حَبَسْتِ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَالنَّاسَ وَلَيْسُوا عَلَى مَاءٍ وَلَيْسَ مَعَهُمْ مَاءٌ قَالَتْ عَائِشَةُ فَعَاتَبَنِي أَبُو بَكْرٍ وَقَالَ مَا شَاءَ اللَّهُ أَنْ يَقُـولَ وَجَعَلَ يَطْعُنُنِي بِيَدِهِ فِي خَاصِرَتِي وَلَا يَمْنَعُنِي مِنْ التَّحَرُّكِ إِلَّا مَكَانُ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى فَخِذِي فَقَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ أَصْبَحَ عَلَى غَيْرِ مَاءٍ فَأَنْزَلَ اللَّهُ آيَةَ التَّيَمُّمِ فَتَيَمَّمُوا فَقَالَ أُسَيْدُ بْنُ حُضَيْرٍ مَا هِيَ بِأَوَّلِ بَرَكَتِكُمْ يَا آلَ أَبِي بَكْرٍ قَالَتْ فَبَعَثْنَا الْبَعِيرَ الَّذِي كُنْتُ عَلَيْهِ فَإِذَا الْعِقْدُ تَحْتَهُ

১৩১. ইসমাঈল র....... নবী-পত্নী হযরত আয়েশা রা. বলেছেন যে, আমরা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে এক সফরে (বনু মুসতালিক যুদ্ধে-৬ হিজরীতে) বের হলাম, বায়দা কিংবা যাতুল জায়শ নামক স্থানে পৌঁছার পর আমার গলার হার পড়ে গেল। তা খোঁজার জন্যে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তথায় অবস্থান করলেন এবং অন্যান্য লোকও তাঁর সাথে অবস্থান করল। সেখানেও কোন পানি ছিল না এবং তাদের সাথেও পানি ছিল না। এরপর লোকেরা আবু বকর রা. -এর কাছে আসল এবং বলল, আয়েশা রা. এর কাণ্ড আপনি দেখেছেন কি? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং সকল লোককে (একটি ময়দানে আটকে রেখেছেন, অথচ এখানে নিকটে কোন পানি নেই, আবার তাদের সাথেও পানি নেই। আয়েশা রা. বলেন যে, আবু বকর রা. আমাকে দোষারোপ করলেন এবং আল্লাহ্ যা চেয়েছেন তা বলেছেন এবং তাঁর অঙ্গুলি দিয়ে আমার কোমরে ঠুসি দিতে লাগলেন, আমার কোলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর অবস্থানই আমাকে নড়াচড়া করতে বাধা দিয়েছে। পানিবিহীন অবস্থায় ভোরে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ঘুম থেকে উঠলেন। তখন পানি ছিল না। এরপর আল্লাহ্ তা'আলা فَتَيَمَّمُـوا বলে তায়াম্মুমের আয়াত নাযিল করলেন। সকলে তায়াম্মুম করে নিল। তখন উসায়দ ইব্‌নে হুযায়র রা.বললেন, হে আবু বকর-এর বংশধর! এটা আপনাদের প্রথম মাত্র বরকত নয়। আয়েশা রা. বললেন, যে উটের উপর আমি ছিলাম, সেটাকে আমরা উঠালাম তখন দেখি হারটি তার নিচে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুত তায়াম্মুমে ৪৮ পৃষ্ঠায় এসেছে।

بِالْبَيْدَاءِ : বা-এর উপর যবর, ইয়া সাকিন।

بِذَاتِ الْجَيْشِ : জীমের উপর যবর, ইয়া সাকিন, শেষে শীন। এগুলো মক্কা মদীনার মাঝে অবস্থিত দুটি স্থানের নাম –উমদা

عِقْـدٌ : আইনের নিচে যের। হার। এ হারটি ছিল হযরত আয়েশা রা. এর বোন হযরত আসমা রা.-এর। তাঁর কাছ থেকে তিনি ধার নিয়েছিলেন। হযরত আয়েশা রা.-এর দিকে সম্বন্ধযুক্ত করা হয়েছে ধার নেয়ার কারণে।

তায়াম্মুমের বিস্তারিত বিবরণের জন্য গ্রন্থকারের নাসরুল বারী কিতাবুল মাগাযীর ১৯৭ পৃষ্ঠা দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ سُلَيْمَانَ قَالَ حَدَّثَنِي ابْنُ وَهْبٍ قَالَ أَخْبَرَنِي عَمْرٌو أَنَّ عَبْدَ الرَّحْمَنِ بْنَ الْقَاسِمِ حَدَّثَهُ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ سَقَطَتْ قِلَادَةٌ لِي بِالْبَيْدَاءِ وَنَحْنُ دَاخِلُونَ الْمَدِينَةَ فَأَنَاخَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَنَزَلَ فَثَنَى رَأْسَـهُ فِي حَجْرِي رَاقِدًا أَقْبَلَ أَبُو بَكْرٍ فَلَكَزَنِي لَكْزَةً شَدِيدَةً وَقَالَ حَبَسْتِ النَّاسَ فِي قِلَادَةٍ فَبِي الْمَوْتُ لِمَكَانِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَدْ أَوْجَعَنِي ثُمَّ إِنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اسْتَيْقَظَ وَحَضَرَتْ الصُّبْحُ فَالْتُمِسَ الْمَاءُ فَلَمْ يُوجَدْ فَنَزَلَتْ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا إِذَا قُمْتُمْ إِلَى الصَّلَاةِ الْآيَةَ فَقَالَ أُسَيْدُ بْنُ حُضَيْرٍ لَقَدْ بَارَكَ اللَّهُ لِلنَّاسِ فِيكُمْ يَا آلَ أَبِي بَكْرٍ مَا أَنْتُمْ إِلَّا بَرَكَةٌ لَهُمْ

১৩২. ইয়াহইয়া ইব্‌নে সুলায়মান র.......হযরত আয়েশা রা. বলেছেন, আমরা মদীনায় ফিরছিলাম। পথে বায়দা নামক স্থানে আমার গলার হারটি পড়ে গেল। তাই নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সেখানে উট বসিয়ে অবতরন করলেন। তিনি আমার কোলে মাথা রেখে শুয়ে পড়লেন। হযরত আবু বকর রা. এসে আমাকে কঠোরভাবে ঘুষি লাগালেন এবং বললেন, একটি হারের কারণে তুমি সকল লোককে আটকে রেখেছ। এদিকে তিনি আমাকে ব্যাথা দিয়েছেন, অপরদিকে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ অবস্থায় আছেন, এতে আমি মৃত্যুযাতনা ভোগ করছিলাম। তারপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জাগ্রত হলেন, ফজর নামাযের সময় হল এবং পানি খোঁজ করে পাওয়া গেল না, তখন নাযিল হল : يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا إِذَا قُمْتُمْ إِلَى الصَّلَاةِ الْآيَةَ – হে মুমিনগণ! যখন তোমরা নামাযের জন্য প্রস্তুত হবে তখন তোমরা তোমাদের মুখমণ্ডল ও হাত কনুই পর্যন্ত ধৌত করবে। ৫ : ৬

এতে উসায়দ ইব্‌নে হুযায়র রা.বললেন, হে আবু বকরের বংশধর! আল্লাহ্ তা'আলা তোমাদের কারণে মানুষের জন্যে বরকত নাযিল করেছেন। তোমাদের আপাদমস্তক বরকতই বরকত। অর্থাৎ, তোমরা আসলে মানুষের বরকতের কারণ।

**ব্যাখ্যা :** এটি উপরোক্ত হাদীসের আরেকটি সনদ।

أُسَيْدُ بْنُ حُضَيْرٍ : দুটি শব্দই তাসগীর বিশিষ্ট তথা ক্ষুদ্রার্থবোধক। তিনি হলেন আওসী আনসারী। লাইলাতুল আকাবার শীর্ষ নেতাদের একজন।

وَحَضَرَتْ الصُّبْحُ : অর্থাৎ, ফজরের নামাযের সময় হয়েছে।

فِيكُمْ অর্থাৎ, তোমাদের কারণে।

## বুখারী ৬৬৩ بَاب قَوْلِه فَاذْهَبْ أَنْتَ وَرَبُّكَ فَقَاتِلَا إِنَّا هَا هُنَا قَاعِدُونَ

**২৩৬১. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "সুতরাং তুমি ও তোমার প্রতিপালক যাও এবং যুদ্ধ কর, আমরা এখানে বসে থাকব।" ৫ : ২৪, -পারা ৬, রুকু-৮

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا إِسْرَائِيلُ عَنْ مُخَارِقٍ عَنْ طَارِقِ بْنِ شِهَابٍ سَمِعْتُ ابْنَ مَسْعُودٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ شَهِدْتُ مِنْ الْمِقْدَادِ ح و حَدَّثَنِي حَمْدَانُ بْنُ عُمَرَ حَدَّثَنَا أَبُو النَّضْرِ حَدَّثَنَا الْأَشْجَعِيُّ عَنْ سُفْيَانَ عَنْ مُخَارِقٍ عَنْ طَارِقٍ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ قَالَ الْمِقْدَادُ يَوْمَ بَدْرٍ يَا رَسُولَ اللَّهِ إِنَّا لَا نَقُولُ لَكَ كَمَا قَالَتْ بَنُو إِسْرَائِيلَ لِمُوسَى فَاذْهَبْ أَنْتَ وَرَبُّكَ فَقَاتِلَا إِنَّا هَا هُنَا قَاعِدُونَ وَلَكِنْ امْضِ وَنَحْنُ مَعَكَ فَكَأَنَّهُ سُرِّيَ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَرَوَاهُ وَكِيعٌ عَنْ سُفْيَانَ عَنْ مُخَارِقٍ عَنْ طَارِقٍ أَنَّ الْمِقْدَادَ قَالَ ذَلِكَ لِلنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

১৩৩. আবু নু'আঈম র....... আবদুল্লাহ্ ইব্‌নে মাস'উদ বলেন যে, বদর যুদ্ধের দিন মিকদাদ রা. বলেছিলেন, ইয়া রাসূলাল্লাহ! ইসরাঈলীরা মূসা আ. - কে যে রকম বলেছিল, فَاذْهَبْ أَنْتَ وَرَبُّكَ فَقَاتِلَا إِنَّا هَا هُنَا قَاعِدُونَ- "যাও, তুমি ও তোমার প্রতিপালক যুদ্ধ কর, আমরা এখানে ঠায় বসে থাকব"–আমরা আপনাকে সে রকম বলব না বরং আমরা বলব, আপনি অগ্রসর হোন, আমরা সবাই আপনার সাথেই আছি, তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে সব চিন্তা দূর করে দেয়া হল (এমন কথায় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম খুশি হলেন)। এই হাদীসটি ওয়াকী-সুফিয়ান থেকে, তিনি মুখারিক থেকে এবং তিনি (মুখারিক) থেকে বর্ণনা করেছেন যে, মিকদাদ এটা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে বলেছিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট ।

ইমাম বুখারী র. হাদীসটি দু'সূত্রে বর্ণনা করেছেন । একটি সূত্র আবু নুআইম (নূন-এর উপর পেশ) আল ফযল ইবনে দুকাইন– ইসরাঈল ইবনে ইউনুস-মুখারিক (মীমের উপর পেশ)– তারিক ইবনে শিহাব আবদুল্লাহ ইবনে মাসউদ রা. ।

হাদীসটি গাযওয়ায়ে বদরে ৫৬৪ পৃষ্ঠায় এসেছে ।

شَهِدْتُ مِنْ الْمِقْدَادِ : আমি মিকদাদ থেকে দেখেছি । অর্থাৎ, আমি মিকদাদ রা.-এর নিকট উপস্থিত ছিলাম ।

سُرِّيَ সীগায়ে মাজহুল । আভিধানিক অর্থ হল, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে চিন্তা দূর করে দেয়া হল । سُرِّيَ عنه চিন্তা বা রাগ দূরীভূত হল । سُرِّيَ عنه চিন্তা দূর করে দেয়া হল । -মিসবাহ । এর লাযিমী (আবশ্যকীয়) অর্থ হবে তিনি খুশি হলেন ।

**নোট :** মুলকে শামে প্রবেশ করে কওমে আমালিকার বিরুদ্ধে যুদ্ধের হুকুম এবং বনী ইসরাঈলের মনোকষ্টদায়ক উত্তর فَاذْهَبْ أَنْتَ وَرَبُّكَ فَقَاتِلَا إِنَّا هَا هُنَا قَاعِدُونَ আয়াতের পূর্ণ বিস্তারিত ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য মা'আরিফুল কুরআন; ৩/৯৫ ।

## بَاب قَوْلِهِ إِنَّمَا جَزَاءُ الَّذِينَ يُحَارِبُونَ اللَّهَ وَرَسُولَهُ وَيَسْعَوْنَ فِي الْأَرْضِ فَسَادًا أَنْ يُقَتَّلُوا أَوْ يُصَلَّبُوا إِلَى قَوْلِهِ أَوْ يُنْفَوْا مِنْ الْأَرْضِ الْمُحَارَبَةُ لِلَّهِ الْكُفْرُ بِهِ

**২৩৬২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : যারা আল্লাহর ও তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বিরুদ্ধে যুদ্ধ করে এবং দুনিয়ায় ধ্বংসাত্মক কাজ করে বেড়ায় তাদের শাস্তি এই যে, তাদেরকে হত্যা করা হবে অথবা ক্রুশবিদ্ধ করা হবে অথবা বিপরীত দিক হতে তাদের হাত পা কেটে ফেলা হবে অথবা তাদেরকে দেশ থেকে নির্বাসিত করা হবে । দুনিয়ায় এটাই তাদের লাঞ্ছনা ও আখিরাতে তাদের জন্যে রয়েছে মহাশাস্তি । ৫ : ৩৩ । الْمُحَارَبَةُ لِلَّهِ – আল্লাহর সাথে কুফরী করা ।

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ الْأَنْصَارِيُّ حَدَّثَنَا ابْنُ عَوْنٍ قَالَ حَدَّثَنِي سَلْمَانُ أَبُو رَجَاءٍ مَوْلَى أَبِي قِلَابَةَ عَنْ أَبِي قِلَابَةَ أَنَّهُ كَانَ جَالِسًا خَلْفَ عُمَرَ بْنِ عَبْدِ الْعَزِيزِ فَذَكَرُوا وَذَكَرُوا فَقَالُوا وَقَالُوا قَدْ أَقَادَتْ بِهَا الْخُلَفَاءُ فَالْتَفَتَ إِلَى أَبِي قِلَابَةَ وَهُوَ خَلْفَ ظَهْرِهِ فَقَالَ مَا تَقُولُ يَا عَبْدَ اللَّهِ بْنَ زَيْدٍ أَوْ قَالَ مَا تَقُولُ يَا أَبَا قِلَابَةَ قُلْتُ مَا عَلِمْتُ نَفْسًا حَلَّ قَتْلُهَا فِي الْإِسْلَامِ إِلَّا رَجُلٌ زَنَى بَعْدَ إِحْصَانٍ أَوْ قَتَلَ نَفْسًا بِغَيْرِ نَفْسٍ أَوْ حَارَبَ اللَّهَ وَرَسُولَهُ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ عَنْبَسَةُ حَدَّثَنَا أَنَسٌ بِكَذَا وَكَذَا قُلْتُ إِيَّايَ حَدَّثَ أَنَسٌ قَالَ قَدِمَ قَوْمٌ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَكَلَّمُوهُ فَقَالُوا قَدْ اسْتَوْخَمْنَا هَذِهِ الْأَرْضَ فَقَالَ هَذِهِ نَعَمٌ لَنَا تَخْرُجُ فَاخْرُجُوا فِيهَا فَاشْرَبُوا مِنْ أَلْبَانِهَا وَأَبْوَالِهَا فَخَرَجُوا فِيهَا فَشَرِبُوا مِنْ أَبْوَالِهَا وَأَلْبَانِهَا وَاسْتَصَحُّوا وَمَالُوا عَلَى الرَّاعِي فَقَتَلُوهُ وَاطَّرَدُوا النَّعَمَ فَمَا يُسْتَبْطَأُ مِنْ هَؤُلَاءِ قَتَلُوا النَّفْسَ وَحَارَبُوا اللَّهَ وَرَسُولَهُ وَخَوَّفُوا رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ سُبْحَانَ اللَّهِ فَقُلْتُ تَتَّهِمُنِي قَالَ حَدَّثَنَا بِهَذَا أَنَسٌ قَالَ وَقَالَ يَا أَهْلَ كَذَا إِنَّكُمْ لَنْ تَزَالُوا بِخَيْرٍ مَا أُبْقِيَ هَذَا فِيكُمْ أَوْ مِثْلُ هَذَا

১৩৪. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র....... আবু কিলাবা র. . সূত্রে বর্ণিত, তিনি উমর ইব্‌নে আবদুল আযীয র.-এর পেছনে উপবিষ্ট ছিলেন । তাঁরা কাসামাত দণ্ড সম্পর্কিত হাদীসটি আলোচনা করলেন ,বললেন, খুলাফায়ে রাশেদীন এ পদ্ধতিতে মৃত্যুদণ্ড কার্যকর করেছেন । এরপর তিনি (উমর ইব্‌নে আবদুল আযীয র) আবু কিলাবার প্রতি তাকালেন, আবু কিলাবা তাঁর পেছনে ছিলেন । তিনি আবদুল্লাহ্ ইব্‌নে যায়েদ নামে কিংবা আবু কিলাবা নামে ডেকে বললেন, এই ব্যাপারে তোমার ( আবু কিলাবার) মতামত কি? আমি বললাম বিয়ের পর ব্যভিচার, কিসাসবিহীন খুন এবং আল্লাহ্ ও

তঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বিরুদ্ধে যুদ্ধ ঘোষণার কোন একটি ব্যতীত অন্য কোন কারণে কাউকে মৃত্যুদণ্ড দেয়া ইসলামে বৈধ বলে আমার জানা নেই।

আমবাসা বললেন, আনাস রা. আমাদেরকে হাদীস এভাবে বর্ণনা করেছেন। অর্থাৎ, হাদীসে উরানিয়্যীন। আমি আবু কিলাবকে বললাম, আমাকেও আনাস রা. এই হাদীস বর্ণনা করেছেন। তিনি বলেছেন, একদল লোক নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর দরবারে এসে তাঁর সাথে আলাপ করল, (ইসলামের উপর বায়আতের ব্যাপারে) কথা বললেন, ইসলামের উপর বায়আতের ব্যাপারে কথা বলে, তারা বলল, প্রতিকূল আবহাওয়ার কারণে আমরা এদেশের (মদীনার) সাথে মিলতে পারছি না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এগুলো আমার উট, ঘাস খাওয়ার জন্যে বের হচ্ছে, তোমরা এগুলোর সাথে যাও এবং এগুলোর দুধ ও পেশাব পান কর। তারা ওগুলোর সাথে বেরিয়ে গেল এবং (চিকিৎসার জন্য) দুধ ও প্রস্রাব পান করে সুস্থ হয়ে উঠল, এরপর রাখালের উপর আক্রমণ করে তাকে হত্যা করে পশুগুলো লুট করে নিয়ে গেল। মুত্যুদণ্ড ভোগ করার অপরাধসমূহ তাদের থেকে কতটুকু দূরে ছিল? তারা নরহত্যা করেছে, আল্লাহ ও তার রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছে অর্থাৎ, মুরতাদ হয়ে গেছে এবং রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে ভয় দেখিয়েছে। (হযরত ইয়াসার রা.কে হত্যা করে উট নিয়ে গিয়ে তারা আপন শক্তি প্রদর্শন করতে চেয়েছে) 'আমবাসা আশ্চর্য হয়ে বলল, সুবহানাল্লাহ্ ! আমি বললাম, আমার এই হাদীস সম্পর্কে তুমি কি আমাকে মিথ্যা অপবাদ দেবে? 'আমবাসা বললেন,আনাস রা. এ হাদীসটি আমার নিকটও বর্ণনা করেছেন (তবে আপনার হাদীসটি অতি উত্তম সনদে মনে আছে) আবু কিলাবা বলেন, 'আমবাসা বললেন, এই দেশবাসী অর্থাৎ, সিরিয়াবাসী এ রকম ব্যক্তিবর্গ যতদিন তোমাদের মধ্যে থাকবে ততদিন তোমরা কল্যাণের মধ্যে থাকবে।

**ব্যাখ্যা :** হাদীসের অর্থ থেকেই শিরোনামের সাথে মিল উৎসারণ করা যায়।

হাদীসটি ইমাম বুখারী র. তাহারাতে ৩৬, মাগাযীতে ৬০২, তাফসীরে ৬৬৩, কিতাবুল মুহারিবীনে ১০০৫ ও ১০১৯ পৃষ্ঠায় স্ববিস্তারে বর্ণনা করেছেন।

فذكروا اى القسامة : অর্থাৎ , হযরত উমর ইবনে আবদুল আযীয র. কাসামার ব্যাপারে লোকজনের নিকট পরামর্শ চাইলেন তখন তারা এ বিষয়ে আলোচনা করলেন। وقالوا فقالوا অর্থাৎ, লোকজন বলল যে, কাসামায় কিসাস রয়েছে এবং খোলাফায়ে কেরাম আপনার পূর্বে কিসাস নিয়েছেন। যেমন, কিতাবুল মাগাযীতে রেওয়ায়াত এসেছে। فقالوا حق قضى بها رسول الله صلى الله عليه وسلم و قضت بها الخلفاء قبلك কিন্তু লামিউদ দারারীতে আছে,

قلن لم يثبت ان النبى صلى الله عليه وسلم او احدا من الخلفاء اقاد بالقسامة الا ان عبد الملك كان قاد بالقسامة فلذلك احتاج عمر بن عبد العزيز الى المشاورة فيه

**নোট :** কাসামা সংক্রান্ত আলোচনার জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী উর্দূ ২৫৭ পৃষ্ঠা। বিস্তারিত আলোচনা কিতাবুল মুহারিবীনে অর্থাৎ, সহীহ বুখারীর ২৮ নং পারায় আসবে ইনশাআল্লাহু তা'আলা।

## بَاب قَوْله وَالْجُرُوحَ قصَاصٌ

**২৩৬৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং যখমের বদল অনুরূপ যখম।" ৫ : ৪৫

এতে ইঙ্গিত রয়েছে,

وَكَتَبْنَا عَلَيْهِمْ فِيهَا أَنَّ النَّفْسَ بِالنَّفْسِ وَالْعَيْنَ بِالْعَيْنِ وَالْأَنْفَ بِالْأَنْفِ وَالْأُذُنَ بِالْأُذُنِ وَالسِّنَّ بِالسِّنِّ وَالْجُرُوحَ قِصَاصٌ فَمَنْ تَصَدَّقَ بِهِ فَهُوَ كَفَّارَةٌ لَهُ وَمَنْ لَمْ يَحْكُمْ بِمَا أَنْزَلَ اللَّهُ فَأُولَئِكَ هُمُ الظَّالِمُونَ (٤٥)

আয়াতের দিকে।

حَدَّثَنِي مُحَمَّدُ بْنُ سَلَامٍ أَخْبَرَنَا الْفَزَارِيُّ عَنْ حُمَيْدٍ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كَسَرَتْ الرُّبَيِّعُ وَهْيَ عَمَّةُ أَنَسِ بْنِ مَالِكٍ ثَنِيَّةَ جَارِيَةٍ مِنْ الْأَنْصَارِ فَطَلَبَ الْقَوْمُ الْقِصَاصَ فَأَتَوْا النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَمَرَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِالْقِصَاصِ فَقَالَ أَنَسُ بْنُ النَّضْرِ عَمُّ أَنَسِ بْنِ مَالِكٍ لَا وَاللَّهِ لَا تُكْسَرُ سِنُّهَا يَا رَسُولَ اللَّهِ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَا أَنَسُ كِتَابُ اللَّهِ الْقِصَاصُ فَرَضِيَ الْقَوْمُ وَقَبِلُوا الْأَرْشَ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّ مِنْ عِبَادِ اللَّهِ مَنْ لَوْ أَقْسَمَ عَلَى اللَّهِ لَأَبَرَّهُ

**১৩৫. মুহাম্মদ ইব্‌নে র.......** আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, রুবায়্যি' যিনি আনাস রা. -এর ফুফু, এক আনসারী বালিকার সামনের একটি বড় দাঁত ভেঙ্গে ফেলেছিলেন। এরপর আহত মহিলার গোত্র এর কিসাস দাবি করে। তারা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট এল। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিসাসের নির্দেশ দিলেন। আনাস ইবনে মালিকের চাচা আনাস ইব্‌নে নযর বললেন, ইয়া রাসূলাল্লাহ! আল্লাহর শপথ রুবায়্যি'-এর দাঁত ভাঙ্গা হবে না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হে আনাস ! আল্লাহর কিতাব তো কিসাসের বিধান দেয়। পরবর্তীতে বিরোধী পক্ষ রাযী হয়ে দিয়ত বা মুক্তিপণ গ্রহণ করল। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আল্লাহর এমন কিছু বান্দা আছে, যারা আল্লাহর নামে শপথ করলে আল্লাহ্ তা'আলা তাদের শপথ সত্যে পরিণত করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুস সুলহে ৩৭২ পৃষ্ঠায় এসেছে।

الرُّبَيِّعُ : রা-এর উপর পেশ, বা-এর উপর যবর, ইয়া এর উপর তাশদীদ।

النَّضْر : নূনের উপর যবর, দোয়াদ সাকিন।

## বুখারী ৬৬৪ بَاب يَا أَيُّهَا الرَّسُولُ بَلِّغْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ

**২৩৬৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে রাসূল! আপনার প্রতিপালকের নিকট হতে যা তোমার প্রতি অবতীর্ণ হয়েছে তা প্রচার করুন।"-৫ : ৬৭

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ إِسْمَاعِيلَ عَنْ الشَّعْبِيِّ عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ مَنْ حَدَّثَكَ أَنَّ مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَتَمَ شَيْئًا مِمَّا أَنْزَلَ اللَّهُ عَلَيْهِ فَقَدْ كَذَبَ وَاللَّهُ يَقُولُ يَا أَيُّهَا الرَّسُولُ بَلِّغْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ الْآيَةَ

**১৩৬. মুহাম্মদ ইব্‌নে ইউসুফ র.......** আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, যদি কেউ তোমাকে বলে যে, তাঁর অবতীর্ণ বিষয়ের যৎসামান্য কিছুও হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম গোপন করেছেন তা হলে নিশ্চিত যে, সে মিথ্যা বলেছে। আল্লাহ্ বলেছেন, - يَا أَيُّهَا الرَّسُولُ بَلِّغْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ الْآيَةَ "হে রাসূল ! আপনার প্রতিপালকের নিকট থেকে আপনার প্রতি যা অবতীর্ণ হয়েছে তা আপনি প্রচার করুন।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুত তাওহীদে ১১২৪ পৃষ্ঠায় এবং এখানে তাফসীরে ৬৬৪ পৃষ্ঠায় এসেছে। ইমাম মুসলিম র. এটি কিতাবুল ঈমানে বর্ণনা করেছেন। এক হাদীসে এসেছে-

لو كان محمد كاتما شيئا لكتم هذة الآية وتخفى في نفسك ماالله مبديه وتخشى الناس والله احق ان تخشاه وقد شهدت له متة بإبلاغ الرسالة واداء الأمانة واستنطتقهم بذلك في اعظم المحافل في خطبتة يوم حجة الوداع وقد كان هناك من اصحابه نحو من اربعين الفا كما ثبت فى صحيح مسلم -قسطلانى

## بَاب قَوْله لَا يُؤَاخِذُكُمْ اللَّهُ بِاللَّغْوِ فِي أَيْمَانِكُمْ

**২৩৬৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমাদের নিরর্থক শপথের জন্য আল্লাহ্ তোমাদেরকে দায়ী করবেন না। অর্থাৎ, নিরর্থক শপথ ভংগের জন্য কাফফারা ওয়াজিব করেন না।" পারা ৭ : রুকূ ২ , ৫ : ৮৯

**ইয়ামীনে লগব বা নিরর্থক কসম**

ইয়ামীনে লগব হল, যে কসম মুখ থেকে কসমের ইচ্ছা ব্যতীত অনিচ্ছাকৃতভাবে নিঃসৃত হয়। যেমন, উরফ ও ঋতি অনুযায়ী মানুষের لا والله অথবা بلا والله বলা। এরূপভাবে অতীতের কোন ঘটনার ব্যাপারে নিজের সত্য মনে করে কসম খাওয়া। অথচ বাস্তবে তা ছিল ভুল। যেমন, কারো মাধ্যমে জানা গেল অমুক ব্যক্তি এসেছে। এর উপর নির্ভর করে সে কসম খেল, অমুক ব্যক্তি এসেছে। অথচ পরবর্তীতে জানা গেল এটি অবাস্তব বিষয়।

নিরর্থক কসমের হুকুম হল, তাতে গুনাহ ও কাফ্ফারা কিছুই নেই। বিস্তারিত বিবরণের জন্য ফায়যুল ইমামাঈন শরহে জালালাঈন ৭নং পারার ২য় রুকূ দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ سَلَمَةَ حَدَّثَنَا مَالِكُ بْنُ سُعَيْرٍ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أُنْزِلَتْ هَـذِهِ الْآيَـةُ لَـا يُؤَاخِذُكُمْ اللَّهُ بِاللَّغْوِ فِي أَيْمَانِكُمْ فِي قَوْلِ الرَّجُلِ لَا وَاللَّهِ وَبَلَى وَاللَّهِ

১৩৭. আলী র....... আয়েশা রা. সূত্রে বর্ণিত যে, لَا يُؤَاخِذُكُمُ اللَّهُ بِاللَّغْوِ فِي أَيْمَانِكُمْ আয়াতটি নাযিল হয়েছে মানুষের উদ্দেশ্যবিহীন উক্তি لَا وَاللَّهِ না, আল্লাহর শপথ, وَبَلَى وَاللَّهِ হ্যাঁ, আল্লাহর শপথ ইত্যাদি উপলক্ষে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**حَدَّثَنَا** أَحْمَدُ ابْنُ أَبِي رَجَاءٍ حَدَّثَنَا النَّضْرُ عَنْ هِشَامٍ قَالَ أَخْبَرَنِي أَبِي عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَنَّ أَبَاهَا كَانَ لَا يَحْنَثُ فِي يَمِينٍ حَتَّى أَنْزَلَ اللَّهُ كَفَّارَةَ الْيَمِينِ قَالَ أَبُو بَكْرٍ لَا أَرَى يَمِينًا أُرَى غَيْرَهَا خَيْرًا مِنْهَا إِلَّا قَبِلْتُ رُخْصَةَ اللَّهِ وَفَعَلْتُ الَّذِي هُوَ خَيْرٌ

১৩৮. আহমদ ইব্নে আবু রাজা" র....... আয়েশা রা. সূত্রে বর্ণিত যে, তাঁর পিতা কোন শপথই ভঙ্গ করতেন না। (অর্থাৎ, কখনো শপথ পরিপন্থী কাজ করতেন না) অবশেষে আল্লাহ্ তা'আলা শপথ ভঙ্গের কাফ্ফারার বিধান নাযিল করলেন। আবু বকর রা. বলেছেন, শপথকৃত কার্যের বিপরীতটি যদি আমি উত্তম ধারণা করি তবে আমি আল্লাহ্ প্রদত্ত সুযোগটি গ্রহণ করি এবং উত্তম কাজটি সম্পাদন করি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এই হিসেবে যে হাদীসটি ঈমানের সাথে সংশ্লিষ্ট। আল্লামা দাউদী র. বলেন, এ হাদীসটি প্রথমোক্ত হাদীসের তাফসীর। ইবনুত তীন র. বলেন, হক কথা হল, প্রথম হাদীসটি ছিল ইয়ামীনে লগব তথা অনর্থক কসমের তাফসীর সংক্রান্ত। আর দ্বিতীয় হাদীসটি হল, আকদে ইয়ামীনের তাফসীর সংক্রান্ত। -উমদাহ

قَالَ أَبُو بَكْرٍ لَا أَرَى : হামযার উপর যবর। অর্থাৎ, আমি জানি না।

يَمِينًا أُرَى : হামযার উপর পেশ। অর্থাৎ, আমি মনে করি।

وَفَعَلْتُ الَّذِي هُوَ خَيْرٌ : অর্থাৎ, উত্তমটি করি। আর কসমের কাফ্ফারা দিয়ে দেই। ইমাম ছা'লাবী র. তার তাফসীরে ইবনে জুরাইজ র. থেকে বর্ণনা করেছেন, এ আয়াতটি আবূ বকর রা. সম্পর্কে নাযিল হয়েছে। তিনি কসম খেয়েছিলেন যে, মিসতাহের ব্যাপারে তার কোন ব্যয় করবেন না ( তাকে আর দান-দাক্ষিণা করবেন না) কারণ, তিনি হযরত আয়েশা রা.-এর বিরোদ্ধে অপবাদের ঘটনায় জড়িয়েছিলেন। পরবর্তীতে হযরত আবূ বকর রা. আগে যেমন দান-দাক্ষিণা করতেন তেমনি করতে আরম্ভ করলেন।

হযরত আবূ বকর সিদ্দিক রা. কর্তৃক মিসতাহের ব্যাপারে সপথ করা ভংগ করা সংক্রান্ত আলোচনার জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী উর্দূ ১৯২-১৯৬।

بَاب قَوْله يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تُحَرِّمُوا طَيِّبَات مَا أَحَلَّ اللَّهُ لَكُم **বুখারী ৬৬৪**

**২৩৬৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! আল্লাহ্ তোমাদের জন্যে উৎকৃষ্ট যেসব বস্তু হালাল করেছেন সেগুলোকে তোমরা হারাম কর না এবং সীমালংঘন কর না। আল্লাহ্ সীমালংঘনকারীকে পছন্দ করেন না।" ৫ : ৮৭

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ عَوْنٍ حَدَّثَنَا خَالِدٌ عَنْ إِسْمَاعِيلَ عَنْ قَيْسٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا نَغْزُو مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَيْسَ مَعَنَا نِسَاءٌ فَقُلْنَا أَلَا نَخْتَصِي فَنَهَانَا عَنْ ذَلِكَ فَرَخَّصَ لَنَا بَعْدَ ذَلِكَ أَنْ نَتَزَوَّجَ الْمَرْأَةَ بِالثَّوْبِ ثُمَّ قَرَأَ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تُحَرِّمُوا طَيِّبَاتِ مَا أَحَلَّ اللَّهُ لَكُمْ

১৩৯. আমর ইব্নে আউন র....... আবদুল্লাহ্ ইব্নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, আমরা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে যুদ্ধে বের হতাম, তখন আমাদের সাথে স্ত্রীরা থাকত না, ফলে আমরা বলতাম আমর কি খাসি হয়ে যাব না? তিনি আমাদেরকে এ থেকে নিষেধ করলেন এবং কাপড়ের বিনিময়ে (বা অন্য কিছুর বিনিময়ে) হলেও মহিলাদেরকে বিয়ে করার অর্থাৎ, নিকাহে মুত'আর অনুমতি দিলেন এবং তিলাওয়াত করলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুন নিকাহে ৭৫৯ পৃষ্ঠায় আসবে। ইমাম মুসলিম র. এটি কিতাবুন নিকাহে বর্ণনা করেছেন।

أَلَا نَخْتَصِي : জমা মুতাকাল্লিম إختصاء মাসদার থেকে। অর্থাৎ, অণ্ডকোষ বের করে ফেলা -খাসি করে ফেলা। এ হাদীস দ্বারা এ বিষয়টি প্রমাণিত হল যে, মানুষের জন্য খাসি করা হারাম। কারণ, তাতে আল্লাহর সৃষ্টিতে পরিবর্তন সাধন করা হয় এবং বংশধারা সম্পূর্ণ শেষ করে দেয়া হয়, আযাব দেয়া হয় একটি প্রাণীকে। -উমদা

بِالثَّوْب : এ শব্দটি قيد তথা বন্ধন নয়। অতএব, কাপড় ছাড়া অন্য যেসব উপর স্বামী-স্ত্রী সম্মত সেগুলোর বিনিময়েও বিয়ে হতে পারে।

ثُمَّ قَرَأَ : অর্থাৎ, হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. তিলাওয়াত করলেন। ইমাম নববী র. বলেন, এতে এদিকে ইঙ্গিত রয়েছে যে, হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. মুত'আ বিয়ের বৈধতার প্রবক্তা ছিলেন। যেমনিভাবে এর প্রবক্তা ছিলেন হযরত ইবনে আব্বাস রা.। বস্তুতঃ তাঁদের নিকট মুতা বিয়ের বৈধতা রহিত হবার সংবাদ পৌঁছে নি। -উমদা

মুত'আ বিয়ে সংক্রান্ত বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী।

**بَاب قَوْلِهِ إِنَّمَا الْخَمْرُ وَالْمَيْسِرُ وَالْأَنْصَابُ وَالْأَزْلَامُ رِجْسٌ مِنْ عَمَلِ الشَّيْطَانِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْأَزْلَامُ الْقِدَاحُ يَقْتَسِمُونَ بِهَا فِي الْأُمُورِ وَالنُّصُبُ أَنْصَابٌ يَذْبَحُونَ عَلَيْهَا وَقَالَ غَيْرُهُ الزَّلَمُ الْقِدْحُ لَا رِيشَ لَهُ وَهُوَ وَاحِدُ الْأَزْلَامِ وَالِاسْتِقْسَامُ أَنْ يُجِيلَ الْقِدَاحَ فَإِنْ نَهَتْهُ انْتَهَى وَإِنْ أَمَرَتْهُ فَعَلَ مَا تَأْمُرُهُ بِهِ يُجِيلُ يُدِيرُ وَقَدْ أَعْلَمُوا الْقِدَاحَ أَعْلَامًا بِضُرُوبٍ يَسْتَقْسِمُونَ بِهَا وَفَعَلْتُ مِنْهُ قَسَمْتُ وَالْقُسُومُ الْمَصْدَرُ**

**২৩৬৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! মদ, জুয়া, মূর্তিপুজা, বেদী ও ভাগ্য নির্ণায়ক শর ঘৃণ্য বস্তু, শয়তানের কার্য সুতরাং তোমরা তা বর্জন কর, যাতে তোমরা সফলকাম হতে পার।" ৫ : ৯০

ইবনে আব্বাস রা. বলেছেন, الْأَزْلَامُ – সে সকল তীর যেগুলো দ্বারা তারা কর্মসমূহের ভাগ্য পরীক্ষা করে।

النُّصُبُ – বেদী, সেগুলো তারা প্রতিষ্ঠা করে এবং সেখানে পশু যবাই করে। অন্য কেউ বলেছেন- الزَّلَمُ – তীর,যার পর নেই। এটি الْأَزْلَام এর একবচন। ভাগ্য পরীক্ষার পদ্ধতি এই যে, তীরটাকে ঘুরাতে থাকবে। তীর যদি নিষেধ করে তো বিরত থাকবে আর যদি তাকে কর্মের নির্দেশ দেয় তাহলে সে নির্দেশিত কাজ করে যাবে। তীরগুলোকে বিভিন্ন

প্রকার চিহ্ন দ্বারা চিহ্নিত করা হয় এবং তা দ্বারা তথাকথিত ভাগ্য পরীক্ষা করা হয়। এতদসম্পর্কে فَعَلْـتُ -এর কাঠামোতে قَسَمْتُ ব্যবহার করা হয় অর্থাৎ, আমি ভাগ্য যাচাই করেছি। এর ক্রিয়ামূল হচ্ছে اَلْقُسُومُ।

اَلنُّصُبُ : নূন ও ছোয়াদ এর উপর পেশ। শব্দটির বহুবচন أنـصاب। এরূপ পাথর (বেদী) যেগুলোর উপর তারা পশু উৎসর্গ করত (কুরবানী করত)।

وَقَالَ غَيْرُهُ الخ : ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা বলেছেন, اَلزَّلَمُ এর অর্থ হল, সেসব তীর যেগুলোর উপর পড় থাকে না। আর اَلزَّلَمُ শব্দটি اَلْأَزْلَام এর একবচন। اَلاسْتِقْسَامُ : তীরগুলোকে ঘুরানো (পাশা নিক্ষেপ করা) অতএব যদি এটি নিষেধ করত, তবে সে কাজ থেকে বিরত থাকত। আর নির্দেশ দিলে তদানুযায়ী কাজ করত। জাহেলী যুগে তার তীরগুলোর উপর বিভিন্ন প্রকার চিহ্ন লাগিয়ে রাখত এগুলো দ্বারা তাদের শুভ-অশুভ নির্ণয় করত।

فَعَلْتُ مِنْهُ : আর اَلاسْتِقْسَامُ থেকে فعلت তথা ছুলাছী মুজাররাদ হল, قَسَمْتُ এর মাসদার হল, قسوم। তীর দ্বারা শুভ-অশুভ নির্ণয় সংক্রান্ত বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য নাসরুল বারী কিতাবুল মাগাযী ৩৪৮।

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ بِشْرٍ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ عُمَرَ بْنِ عَبْدِ الْعَزِيزِ قَالَ حَدَّثَنِي نَافِعٌ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ نَزَلَ تَحْرِيمُ الْخَمْرِ وَإِنَّ فِي الْمَدِينَةِ يَوْمَئِذٍ لَخَمْسَةَ أَشْرِبَةٍ مَا فِيهَا شَرَابُ الْعِنَبِ

১৪০.ইসহাক ইব্‌নে ইবরাহীম র....... হযরত ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, মদপানের নিষেধাজ্ঞা অবতীর্ণ হয়েছে, তখন মদীনায় পাঁচ প্রকার মদ ছিল। তাতে আংগুরের মদ ছিল না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

لَخَمْسَةَ أَشْرِبَةٍ : সেগুলো হল-

১. খেজুর, ২. মধু, ৩. গম, ৪. যব, ৫. বার্লির শরাব।

যদি আপনি প্রশ্ন করেন যে, আহমদ র. মুখতার ইবনে ফুলফুলের রেওয়াত বর্ণনা করেছেন- قال سألت انسا رضـــ عن الأوعية الحديث। এতে রয়েছে الخمر من العنب والعسل والحنطة والشعير والـــذرة। আবূ ইয়ালা আল-মাওসিলী র. এর রেওয়ায়াতে আছে- وحرمت الخمر وهى من العنب والتمر والعسل والحنطة والشعير والـــذرة। হযরত আবূ হোরায়রা রা. এর রেওয়ায়াতে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণিত আছে- الخمر من هاتين الـــشجرتين النخلـــة والعنب رواه مسلم। আমি বলব এসব হাদীসের মাঝে কোন বৈপরিত্ব নেই। কারণ, প্রত্যেক রাবীই সেসব প্রকার বর্ণনা করেছেন, যেগুলো তিনি মুখস্থ করেছেন। তাছাড়া বিশুদ্ধ উক্তি অনুযায়ী সংখ্যার অর্থ প্রমাণ নয়। সংখ্যা গরিষ্ঠের মত এটাই। এবার যদি আপনি প্রশ্ন করেন যে, হযরত আবূ হোরায়রা রা. এর হাদীস হসর বা সীমাবদ্ধতা বুঝায়। এর উত্তরে আমরা বলব, আমরা এটা স্বীকার করি না। কারণ, সীমাবদ্ধতা তখনই হয়, যখন মুবতাদা খবর উভয়টি মারেফা হয়। যেমন, আপনার উক্তি الله ربنا ইত্যাদিতে পাওয়া যায়। -উমদাতুল কারী

**حَدَّثَنَا** يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا ابْنُ عُلَيَّةَ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ صُهَيْبٍ قَالَ قَالَ أَنَسُ بْنُ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ مَا كَانَ لَنَا خَمْرٌ غَيْرُ فَضِيخِكُمْ هَذَا الَّذِي تُسَمُّونَهُ الْفَضِيخَ فَإِنِّي لَقَائِمٌ أَسْقِي أَبَا طَلْحَةَ وَفُلَانًا وَفُلَانًا إِذْ جَاءَ رَجُلٌ فَقَالَ وَهَلْ بَلَغَكُـــمْ الْخَبَرُ فَقَالُوا وَمَا ذَاكَ قَالَ حُرِّمَتْ الْخَمْرُ قَالُوا أَهْرِقْ هَذِهِ الْقِلَالَ يَا أَنَسُ قَالَ فَمَا سَأَلُوا عَنْهَا وَلَا رَاجَعُوهَا بَعْدَ خَبَرِ الرَّجُلِ

১৪১. ইয়াকুব ইব্‌নে ইবরাহীম র.......হযরত আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন যে, তোমরা যেটাকে ফাযীখ অর্থাৎ, কাঁচা খুরমা ভিজানো পানি নাম রেখেছে। সেই ফাযীখ ব্যতীত আমাদের অন্য কোন মদ ছিল না। একদিন আমি দাঁড়িয়ে আবু তালহা, অমুক এবং অমুককে তা পান করাচ্ছিলাম। তখনই এক ব্যক্তি এসে বলল,

আপনাদের কাছে এ সংবাদ এসেছে কি? তাঁরা বললেন, কি সংবাদ? সে বলল, মদ হারাম করে দেয়া হয়েছে, তাঁরা বললেন, হে আনাস! এই পাত্রগুলো ঢেলে দাও। আনাস রা. বললেন, তাঁরা এতদপ্রসঙ্গে কিছু জিজ্ঞাসাও করলেন না এবং এই ব্যক্তির সংবাদের পর তাঁরা দ্বিতীয়বার পান করেননি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা যায় حرمت الخمر বাক্য থেকে।

الفضيخ : غَيْرُ فَضِيخِكُمْ ফা-এর উপর যবর, দোয়াদের নিচে যের শেষে খা। এটি এক প্রকার শরাব। শুধু কাঁচা খেজুর দিয়ে আগুনে পাকানো ছাড়া তৈরী করা হয়। -উমদা

আর যদি পাকা খেজুর দ্বারা তৈরী করা হয় তবে সেটাকে বলে- خليط।

اباطلحة : তিনি হলেন হযরত যায়দ ইবনে আনসারী রা.। হযরত আনাস রা. এর মায়ের স্বামী। কোন কোন রেওয়ায়াতে আছে- হযরত আবূ তালহা রা. এর সাথে হযরত আবূ দুজানা এবং মুআজ ইবনে জাবাল রা. প্রমূখ ছিলেন।

القلال : কাফের নিচে যের। শব্দটি قلة এর বহুবচন। মটকা।

حَدَّثَنَا صَدَقَةُ بْنُ الْفَضْلِ أَخْبَرَنَا ابْنُ عُيَيْنَةَ عَنْ عَمْرٍو عَنْ جَابِرٍ قَالَ صَبَّحَ أُنَاسٌ غَدَاةَ أُحُدٍ الْخَمْرَ فَقُتِلُوا مِنْ يَوْمِهِمْ جَمِيعًا شُهَدَاءَ وَذَلِكَ قَبْلَ تَحْرِيمِهَا

১৪২. সাদাকা ইব্‌নে ফযল র....... জাবির রা. বলেছেন যে, উহুদের যুদ্ধেও দিন ভোরে কিছু লোক মদ পান করেছিলেন এবং সেদিন তাঁরা সবাই শহীদ হয়েছেন। এই মদ্যপান ছিল তা হারাম হওয়ার পূর্বেকার ঘটনা।

**ব্যাখা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা যায় وذلك قبل تحريمها বাক্য থেকে।

হাদীসটি জিহাদে ৩৯৫, মাগাযীতে ৫৭৯, তাফসীরে ৬৬৪ পৃষ্ঠায় এসেছে।

حَدَّثَنَا إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ الْحَنْظَلِيُّ أَخْبَرَنَا عِيسَى وَابْنُ إِدْرِيسَ عَنْ أَبِي حَيَّانَ عَنْ الشَّعْبِيِّ عَنْ ابْنِ عُمَرَ قَالَ سَمِعْتُ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَلَى مِنْبَرِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ أَمَّا بَعْدُ أَيُّهَا النَّاسُ إِنَّهُ نَزَلَ تَحْرِيمُ الْخَمْرِ وَهْيَ مِنْ خَمْسَةٍ مِنْ الْعِنَبِ وَالتَّمْرِ وَالْعَسَلِ وَالْحِنْطَةِ وَالشَّعِيرِ وَالْخَمْرُ مَا خَامَرَ الْعَقْلَ

১৪৩. ইসহাক ইব্‌নে ইবরাহীম হানজালী র....... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন যে, আমি 'উমর রা. -কে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মিম্বরে বসে বলতে শুনেছি,পরসমাচার, হে লোকসকল! মদপানের নিষেধাজ্ঞা অবতীর্ণ হয়েছে। আর তা হচ্ছে পাঁচ প্রকার, খুরমা থেকে, আঙ্গুর থেকে, খেজুর থেকে, মধু থেকে, গম থেকে এবং যব থেকে। আর মদ হচ্ছে যা সুস্থ জ্ঞানকে আচ্ছাদিত করে ফেলে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুল ই'তিসামে ১০৯০, আশরিবায় ৮৩৭ ও তাফসীরে ৬৬৪ পৃষ্ঠায় এনেছেন।

**بَاب لَيْسَ عَلَى الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ جُنَاحٌ فِيمَا طَعِمُوا إِلَى قَوْلِهِ وَاللَّهُ يُحِبُّ الْمُحْسِنِينَ بুখারী ৬৬৪**

**২৩৬৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যারা ঈমান আনে ও সৎকর্ম করে তারা পূর্বে যা ভক্ষণ করেছে তজ্জন্য তাদের কোন পাপ নেই, যদি তারা সাবধান হয় এবং ঈমান আনে ও সৎকর্ম করে, সাবধান হয় ও বিশ্বাস করে পুনরায় সাবধান হয় এবং সৎকর্ম করে। এবং আল্লাহ্ সৎকর্মপরায়ণদেরকে ভালবাসেন।" ৫ : ৯৩

حَدَّثَنَا أَبُو النُّعْمَانِ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ حَدَّثَنَا ثَابِتٌ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ الْخَمْرَ الَّتِي أُهْرِيقَتْ الْفَضِيخُ وَزَادَنِي مُحَمَّدٌ الْبِيكَنْدِيُّ عَنْ أَبِي النُّعْمَانِ قَالَ كُنْتُ سَاقِيَ الْقَوْمِ فِي مَنْزِلِ أَبِي طَلْحَةَ فَنَزَلَ تَحْرِيمُ الْخَمْرِ فَأَمَرَ مُنَادِيًا فَنَادَى فَقَالَ أَبُو

طَلْحَةَ اخْرُجْ فَانْظُرْ مَا هَذَا الصَّوْتُ قَالَ فَخَرَجْتُ فَقُلْتُ هَذَا مُنَادٍ يُنَادِي أَلَا إِنَّ الْخَمْرَ قَدْ حُرِّمَتْ فَقَالَ لِي اذْهَبْ فَأَهْرِقْهَا قَالَ فَجَرَتْ فِي سِكَكِ الْمَدِينَةِ قَالَ وَكَانَتْ خَمْرُهُمْ يَوْمَئِذٍ الْفَضِيخَ فَقَالَ بَعْضُ الْقَوْمِ قُتِلَ قَوْمٌ وَهْيَ فِي بُطُونِهِمْ قَالَ فَأَنْزَلَ اللَّهُ لَيْسَ عَلَى الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ جُنَاحٌ فِيمَا طَعِمُوا

১৪৪. আবু নু'মান র....... আনাস রা. সূত্রে বর্ণিত যে, ঢেলে দেয়া মদগুলো ফাযীখ। আবু নু'মান থেকে (ইমাম বুখারী র. বলেন) মুহাম্মদ ইব্‌নে সাল্লাম (বায়কান্দী) আরও অতিরিক্ত বর্ণনা করেছেন, আনাস রা. বলেছেন, আমি আবু তালহা রা. -এর ঘরে লোকদেরকে মদ পরিবেশন করছিলাম, তখনই মদের নিষেধাজ্ঞা অবতীর্ণ হল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একজন ঘোষককে তা প্রচারের নির্দেশ দিলেন। এরপর সে ঘোষণা দিল। আবু তালহা বললেন, বেরিয়ে দেখ তো ঘোষণা কিসের? আনাস রা. বলেন, সেদিন মদীনা মুনাওয়ারার রাস্তায় রাস্তায় মদের স্রোত প্রবাহিত হয়েছিল। তিনি বলেন, সে যুগে তাদের মদ ছিল ফাযীখ, তখন একজন বললেন, যাঁরা মদ পান করে শহীদ হয়েছেন তাঁদের কি অবস্থা হবে? তিনি বলেন, এরপর আল্লাহ্ তা'আলা নাযিল করলেন–

لَيْسَ عَلَى الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ جُنَاحٌ فِيمَا طَعِمُوا

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাজালিম অধ্যায়ে ৩৩৩ পৃষ্ঠায় ইমাম বুখারী র. বর্ণনা করেছেন।

وَزَادَنِي مُحَمَّدٌ : অর্থাৎ, ইমাম বুখারী র. বলেছেন, মুহাম্মদ তথা মুহাম্মদ ইবনে সাল্লাম বায়কান্দী র. এতে অতিরিক্ত কিছু কথা বর্ণনা করেছেন। কেউ কেউ এখানে মুহাম্মদ দ্বারা বুঝেছেন, মুহাম্মদ ইবনে ইয়াহইয়া যুহলী র.। তবে এ বুঝ সহীহ নয়। তাছাড়া কেউ কেউ زَادَنِي مُحَمَّدٌ এর প্রবক্তা বুখারীর কপি কারক ফিরাবরীকে এবং মুহাম্মদ দ্বারা ইমাম বুখারী র. কে সাব্যস্ত করেছেন। এটাও ঠিক নয়। এজন্য বিষয়টি তরজমায় স্পষ্ট করে দেয়া হয়েছে।

## بَاب قَوْلِهِ لَا تَسْأَلُوا عَنْ أَشْيَاءَ إِنْ تُبْدَ لَكُمْ تَسُؤْكُمْ

**২৩৬৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! তোমরা সেসব বিষয়ে প্রশ্ন করো না, যা প্রকাশিত হলে তোমরা দুঃখিত হবে।" ৫ : ১০১

**حَدَّثَنَا** مُنْذِرُ بْنُ الْوَلِيدِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ الْجَارُودِيُّ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا شُعْبَةُ عَنْ مُوسَى بْنِ أَنَسٍ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ خَطَبَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ خُطْبَةً مَا سَمِعْتُ مِثْلَهَا قَطُّ قَالَ لَوْ تَعْلَمُونَ مَا أَعْلَمُ لَضَحِكْتُمْ قَلِيلًا وَلَبَكَيْتُمْ كَثِيرًا قَالَ فَغَطَّى أَصْحَابُ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وُجُوهَهُمْ لَهُمْ خَنِينٌ فَقَالَ رَجُلٌ مَنْ أَبِي قَالَ فُلَانٌ فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ لَا تَسْأَلُوا عَنْ أَشْيَاءَ إِنْ تُبْدَ لَكُمْ تَسُؤْكُمْ رَوَاهُ النَّضْرُ وَرَوْحُ بْنُ عُبَادَةَ عَنْ شُعْبَةَ

১৪৫. মুনযির র....... আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এমন একটি খুতবা দিলেন যেরূপ আমি আর কখনো শুনিনি। তিনি বলেছেন, "আমি যা জানি তা যদি তোমরা জানতে তবে তোমরা হাসতে খুব কমই এবং বেশি বেশি করে কাঁদতে"। তিনি বলেন, সাহাবায়ে কিরাম রা. আপন আপন চেহারা আবৃত করে গুন গুন করে কান্না জুড়ে দিলেন। এরপর এক ব্যক্তি (আবদুল্লাহ্ ইব্‌নে হুযাফা রা. বা অন্য কেউ) বললেন, আমার পিতা কে? রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, 'অমুক'। তখন এই আয়াত নাযিল হল- لَا تَسْأَلُوا عَنْ أَشْيَاءَ إِنْ تُبْدَ لَكُمْ تَسُؤْكُمْ

এই হাদীসটি শুবা থেকে নযর এবং রাওহ ইব্‌নে উবাদা বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুর রিকাকে ৯৬০, আল-ই'তিসামে ১০৮৩ ও তাফসীরে ৬৬৫ পৃষ্ঠায় এনেছেন।

مُوسَى بْنِ أَنَسٍ : তিনি হলেন , হযরত আনাস ইবনে মালেক রা. এর সন্তান। তিনি তাঁর পিতা থেকে বর্ণনা করেন।

لَهُمْ خَنِينٌ : অধিকাংশের রেওয়ায়াতে এখানে حاء সহকারে। আর কুশমায়হানীর রেওয়ায়াতে আছে خاء সহকারে। উভয়ের অর্থ হল, রোনাজারীর আওয়াজ। পার্থক্য শুধু এতটুকু যে, আওয়াজ যদি সীনার হয় , তাহলে حاء হবে। আর যদি নাক থেকে আওয়াজ বের হয় তবে এটি خاء সহকারে হবে।

فَقَالَ رَجُلٌ مَنْ أَبِي : এ লোকটি কে? এ সম্পর্কে বিভিন্ন উক্তি রয়েছে। কিন্তু কোন কোন রেওয়ায়াতে সুস্পষ্ট ভাষায় বর্ণিত আছে। যেমন, কিতাবুল উম্মে রসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের উত্তর হল, ابوك حذافة। এর দ্বারা সুস্পষ্টভাবে প্রতিভাত হয়েছে যে, তিনি হযরত হুযাফা রা. এর কোন ছেলে। এজন্য কেউ কেউ বলেছেন এ ব্যক্তি কায়েস ইবনে হুজাফা রা.। আর কেউ কেউ বলেছেন খারিজা ইবনে হুযাফা। তবে অধিকাংশ মুহাদ্দিসীনের মত হল, তিনি হযরত আবদুল্লাহ ইবনে হুযাফা রা.। আর তাঁরা সবাই সাহাবা।

رَوَاهُ النَّضْرُ : এর দ্বারা ইমাম বুখারী র. এর উদ্দেশ্য হল, ওয়ালীদ ইবনে আবদুর রহমানের মুতাবাআ'ত করা। নযর ইবনে শুমাইলের রেওয়ায়াত ইমাম মুসলিম র. এনেছেন মুত্তাসিল আকারে। আর রাওহ ইবনে উবাদা রা. এর রেওয়ায়াতটি স্বয়ং ইমাম বুখারী কিতাবুল ই'তিসামে এনেছেন।

حَدَّثَنَا الْفَضْلُ بْنُ سَهْلٍ حَدَّثَنَا أَبُو النَّضْرِ حَدَّثَنَا أَبُو خَيْثَمَةَ حَدَّثَنَا أَبُو الْجُوَيْرِيَةِ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كَانَ قَوْمٌ يَسْأَلُونَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اسْتِهْزَاءً فَيَقُولُ الرَّجُلُ مَنْ أَبِي وَيَقُولُ الرَّجُلُ تَضِلُّ نَاقَتُهُ أَيْنَ نَاقَتِي فَأَنْزَلَ اللَّهُ فِيهِمْ هَذِهِ الْآيَةَ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَسْأَلُوا عَنْ أَشْيَاءَ إِنْ تُبْدَ لَكُمْ تَسُؤْكُمْ حَتَّى فَرَغَ مِنْ الْآيَةِ كُلِّهَا

১৪৬. ফযল ইবনে সাহল র....... ইব্‌নে আব্বাস রা. বলেছেন, কিছু লোক ছিল তারা ঠাট্টা করে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে প্রশ্ন করত, কেউ বলত আমার পিতা কে? আবার কেউ বলত, আমার উষ্ট্রী হারিয়ে গেছে তা কোথায়? তাদের সম্পর্কে আল্লাহ্ তা'আলা এই আয়াত নাযিল করেছেন– لَا تَسْأَلُوا عَنْ أَشْيَاءَ إِنْ تُبْدَ لَكُمْ تَسُؤْكُمْ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আয়াতের শানে নুযূল সংক্রান্ত বিবরণের এটি আরেকটি সূত্র।

আয়াতে কারীমায় أَشْيَاءَ শব্দটি ব্যাপক। ঘটনাবলি ও বিধিবিধান সবগুলোকেই অন্তর্ভুক্ত করে। تَسُؤْكُمْ শব্দটিতে খারাপ লাগার অর্থ আছে। এটিও ব্যাপক। উদ্দেশ্য হল, বাজে ও অনর্থক প্রশ্ন করো না। চাই ঘটনা সংক্রান্ত হোক অথবা আহকাম সংক্রান্ত। কারণ, হতে পারে এর উত্তর তোমাদের কাছে খারাপ লাগবে এবং কষ্টের কারণ হবে। উদাহরণ স্বরূপ কোন কঠোর হুকুম এসে যাবে। যেমন, প্রতি বছর হজ্জ করার প্রশ্ন। অথবা সে উত্তর তোমাদের জন্য অপদস্থতা ও লাঞ্ছনার কারণ হবে।

একবার রাসূলুল্লাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে জিজ্ঞেস করার মত নয়; এমন কিছু প্রশ্ন করা হয়েছিল। এ পরিস্থিতি রাসূলুল্লাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নিকট অপছন্দনীয় হল। মূলত মুনাফিকরা কখনো কখনো রাসূলুল্লাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে পরীক্ষা মূলক আবার কখনো ঠাট্টাচ্ছলে অপ্রয়োজনীয় ও অনর্থক প্রশ্ন করত এবং সাধারণ মুসলমানদেরকেও প্রশ্ন করার জন্য উদ্বুদ্ধ করত। যেমন, হযরত আবদুল্লাহ ইবনে হুযাফা সাহমী রা. প্রমূখ নিজের পিতা সম্পর্কে জিজ্ঞেস করেছিলেন। কারণ, লোকজন আবদুল্লাহ ইবনে হুযাফা রা. কে বংশ সম্পর্কে বিভিন্ন রকম কথা বলে উত্যক্ত উত্তেজিত করত। এরা বলত, তুমি হুযাফার ছেলে নও। যখন লোকজন এধরণের অনর্থক প্রশ্ন শুরু করে তখন রাসূলুল্লাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "তোমরা যা ইচ্ছা প্রশ্ন করো" এ কথাটি রাসূলুল্লাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছিলেন রাগ করে। অতঃপর কেউ কিয়ামত সম্পর্কে জিজ্ঞেস করল, তখন ক্রোধ আরো আরো বেড়ে গেল। আল্লাহ তা'আলা এ সম্পর্কে- لَا تَسْأَلُوا عَنْ أَشْيَاءَ إِنْ تُبْدَ لَكُمْ تَسُؤْكُمْ আয়াত নাযিল করেন।

কোন কোন রেওয়ায়াতে এ আয়াত নাযিল হওয়ার কারণ বর্ণনা করেছেন হজ্জের বিধানকে। এতে কোন বিরোধ নেই। অপ্রয়োজনীয় প্রশ্নাবলি সম্পর্কে নিষেধ করা হয়েছে। চাই ঘটনা সংক্রান্ত হোক বা আহকাম সংক্রান্ত- অপ্রয়োজনীয় প্রশ্ন করা নিষেধ। জরুরী মাসায়েল জিজ্ঞেস করা অথবা যৌক্তিক সন্দেহ দূরীকরণ শুধু জায়েযই নয়; বরং কোন কোন সময় ওয়াজিব ও আবশ্যক। যেমন, কুরআনে হাকীমে আছে- فَاسْأَلُوا أَهْلَ الذِّكْرِ إِنْ كُنْتُمْ لَا تَعْلَمُونَ ।

**بَاب مَا جَعَلَ اللَّهُ مِنْ بَحِيرَةٍ وَلَا سَائِبَةٍ وَلَا وَصِيلَةٍ وَلَا حَامٍ وَإِذْ قَالَ اللَّهُ يَقُولُ قَالَ اللَّهُ وَإِذْ هَا هُنَا صِلَةٌ الْمَائِدَةُ أَصْلُهَا مَفْعُولَةٌ كَعِيشَةٍ رَاضِيَةٍ وَتَطْلِيقَةٍ بَائِنَةٍ وَالْمَعْنَى مِيدَ بِهَا صَاحِبُهَا مِنْ خَيْرٍ يُقَالُ مَادَنِي يَمِيدُنِي وَقَالَ ابْنُ عَبَّاسٍ مُتَوَفِّيكَ مُمِيتُكَ**

**বুখারী ৬৬৫**

**২৩৭০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "বাহীরা, সাইবা, ওয়াসীলা ও হাম আল্লাহ্ স্থির করেন নি।" ৫ : ১০১

مَا جَعَلَ اللَّهُ مِنْ بَحِيرَةٍ وَلَا سَائِبَةٍ وَلَا وَصِيلَةٍ وَلَا حَامٍ বাক্যে وَإِذْ قَالَ اللَّهُ মানে يَقُولُ অর্থাৎ, আল্লাহ্ তা'আলা কিয়ামতের দিবসে বলবেন। আর إِذْ শব্দটি সেলাহ। الْمَائِدَةُ মূলে مَفْعُولَةٌ – এর কাঠামোতে ছিল, যেমন عِيشَةٍ رَاضِيَةٍ وَتَطْلِيقَةٍ بَائِنَةٍ – এর মধ্যে مرضية এবং وَتَطْلِيقَةٍ بَائِنَةٍ – এর মধ্যে بَائِنَةٍ মানে পৃথক। সুতরাং অর্থ হবে مِيدَ بِهَا صَاحِبُهَا – এর মধ্যে مِنْ خَيْرٍ "তার মালিককে কল্যাণ দেয়া হয়েছে।" যেমন مَادَنِي يَمِيدُنِي বলা হয়।

ইবনে আব্বাস রা. বলেন, مُتَوَفِّيكَ অর্থ আমি তোমার মৃত্যু ঘটাব। ৩ : ৫৫

**ব্যাখ্যা :** হাদীস শরীফে আসছে।

وَإِذْ قَالَ اللَّهُ يَقُولُ قَالَ اللَّهُ وَإِذْ هَا هُنَا صِلَةٌ : ইঙ্গিত হল, وَإِذْ قَالَ اللَّهُ يَا عِيسَى ابْنَ مَرْيَمَ أَأَنْتَ قُلْتَ لِلنَّاسِ اتَّخِذُونِي وَأُمِّيَ إِلَهَيْنِ مِنْ دُونِ اللَّهِ আয়াতের দিকে। - পারা ৭, রুকূ ৬

ইমাম বুখারী র. বলেন, এ আয়াতে قَالَ اللَّهُ অর্থ হল, يَقُولُ। إِذْ শব্দটি এখানে সেলাহ তথা অতিরিক্ত।

**ব্যাখ্যা : يَقُولُ قَالَ اللَّهُ :** উত্তম ইবারত হত يَقُولُ اللَّهُ বলা। অর্থাৎ, يَقُولُ শব্দের পর قَالَ বলার প্রয়োজন ছিল না। যেমন, শায়খুল ইসলাম যাকারিয়া আনসারী র. এর তুহফাতুল বারী গ্রন্থে আছে- الأولى يقول الله بحذف قال الخ । কারণ, আবূ উবায়দা র. এর এ তাফসীরের উদ্দেশ্য হল, আয়াতে قال এর অর্থ يقول । কারণ হযরত ঈসা আ. কে আল্লাহ তা'আলা কিয়ামত দিবসে এ কথা বলবেন। হে ঈসা ইবনে মারইয়াম! তুমি কি লোকজনকে বলেছিলে যে, আল্লাহ ছাড়া আমাকে এবং আমার মাকে উপাস্য বানিয়ে নাও? এর দ্বারা উদ্দেশ্য খ্রিষ্টানদের বাতিল আকীদা তথা উপাস্য ও সন্তান ও- হওয়ার ব্যাপারে ভর্ৎসনা করা।

الْمَائِدَةُ أَصْلُهَا مَفْعُولَةٌ كَعِيشَةٍ رَاضِيَةٍ وَتَطْلِيقَةٍ بَائِنَةٍ وَالْمَعْنَى مِيدَ بِهَا صَاحِبُهَا مِنْ خَيْرٍ يُقَالُ مَادَنِي يَمِيدُنِي : ইঙ্গিত হল, إِذْ قَالَ الْحَوَارِيُّونَ يَا عِيسَى ابْنَ مَرْيَمَ هَلْ يَسْتَطِيعُ رَبُّكَ أَنْ يُنَزِّلَ عَلَيْنَا مَائِدَةً مِنَ السَّمَاءِ قَالَ اتَّقُوا اللَّهَ إِنْ كُنْتُمْ مُؤْمِنِينَ (١١١) : পারা ৭, রুকূ ৫।

ইমাম বুখারী র. বলেন, এ আয়াতে مَائِدَةً শব্দটি ইসমে ফায়েল। কিন্তু অর্থ দেয় ইসমে মাফউল (ميمودة এর) তা'লীলের পর শব্দটি مبيعة এর ওযনে। كَعِيشَةٍ رَاضِيَةٍ : শব্দটি প্রথম উদাহরণ। অর্থাৎ এখানে راضية শব্দটির অর্থ হল مرضية। কারণ, عيشة এর অর্থ হল, যিন্দেগী যাপন করা। তার সিফাতই হতে পারে راضية | مرضيةসিফাত হতে পারে না। تَطْلِيقَةٍ بَائِنَةٍ এটি দ্বিতীয় উদাহরণ। কিন্তু আল্লামা কাসতাল্লানী র. প্রমুখ বলেন, التمثيل بها غير واضح الخ । সারকথা, এই দ্বিতীয় উদাহরণটি স্পষ্ট নয়। কারণ, بائنة শব্দটি ইসমে ফায়েল।এখানে স্বীয় অর্থে ঠিক আছে। এখানে ইসমে মাফউলের অর্থ জরুরী নয়। কারণ, بائنة এর অর্থ হল, রুজূ খতমকারী। উদ্দেশ্য হল, বায়েন তালাকে স্বামী পূণরায় স্ত্রীকে আনতে পারে না। অবশ্য যদি তালাকপ্রাপ্তা স্ত্রী রাজী হয়ে যায় তাহলে পূণরায় বিয়ে করতে পারে। مائدة : وَالْمَعْنَى مِيدَ بِهَا এর অর্থ হল, কল্যাণ এর মাধ্যমে

প্রদান করা হয়েছে। يُقَالُ مَادَنِي الخ আভিধানিক অর্থের পর إشتقاق বা নিষ্পন্নতার বিবরণ দিচ্ছে। তথা مائدة শব্দটি اجـوف يائى باع يبيع এর ওজনে। অতএব, ماد يميد শব্দে باع يبيع এর তা'লীল হবে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ مُتَوَفِّيكَ مُمِيتُكَ : ইঙ্গিত হল- إِذْ قَالَ اللَّهُ يَا عِيسَى إِنِّي مُتَوَفِّيكَ وَرَافِعُكَ إِلَيَّ (٥٤) আয়াতের দিকে।

হযরত ইবনে আব্বাস রা. বলেছেন যে, مُتَوَفِّيكَ এর অর্থ হল, আমি তোমাকে মৃত্যু দান করব। এটি সূরা মায়েদার শব্দ নয়। এজন্য বুখারীর ব্যাখ্যাতা আল্লামা আইনী র. এখানে অসন্তোষ ও ক্ষিপ্ততা প্রকাশ করেছেন যে, এটি যথার্থ স্থানে আনা হয়নি। কিন্তু ইমাম বুখারী রা. এটাকে সূরা মায়েদায় এই মিলের কারণে এনেছেন যে, এ সূরাতে فَلَمَّا تَوَفَّيْتَنِي كُنْتَ أَنْتَ الرَّقِيبَ عَلَيْهِمْ স্পষ্ট বিষয় এটাকে ইমাম বুখারী র. সূরার মায়েদায় এ মিলের কারণে এনেছেন যে, উভয় শব্দ মূল মাদ্দা এক।

**حَدَّثَنَا** مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ صَالِحِ بْنِ كَيْسَانَ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ سَعِيدِ بْنِ الْمُسَيَّبِ قَالَ الْبَحِيرَةُ الَّتِي يُمْنَعُ دَرُّهَا لِلطَّوَاغِيتِ فَلَا يَحْلُبُهَا أَحَدٌ مِنْ النَّاسِ وَالسَّائِبَةُ كَانُوا يُسَيِّبُونَهَا لِآلِهَتِهِمْ لَا يُحْمَلُ عَلَيْهَا شَيْءٌ قَالَ وَقَالَ أَبُو هُرَيْرَةَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَأَيْتُ عَمْرَو بْنَ عَامِرٍ الْخُزَاعِيَّ يَجُرُّ قُصْبَهُ فِي النَّارِ كَانَ أَوَّلَ مَنْ سَيَّبَ السَّوَائِبَ وَالْوَصِيلَةُ النَّاقَةُ الْبِكْرُ تُبَكِّرُ فِي أَوَّلِ نِتَاجِ الْإِبِلِ ثُمَّ تُثَنِّي بَعْدُ بِأُنْثَى وَكَانُوا يُسَيِّبُونَهَا لِطَوَاغِيتِهِمْ إِنْ وَصَلَتْ إِحْدَاهُمَا بِالْأُخْرَى لَيْسَ بَيْنَهُمَا ذَكَرٌ وَالْحَامِ فَحْلُ الْإِبِلِ يَضْرِبُ الضِّرَابَ الْمَعْدُودَ فَإِذَا قَضَى ضِرَابَهُ وَدَعُوهُ لِلطَّوَاغِيتِ وَأَعْفَوْهُ مِنْ الْحَمْلِ فَلَمْ يُحْمَلْ عَلَيْهِ شَيْءٌ وَسَمَّوْهُ الْحَامِيَ و قَالَ لِي أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ سَمِعْتُ سَعِيدًا قَالَ يُخْبِرُهُ بِهَذَا قَالَ وَقَالَ أَبُو هُرَيْرَةَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ نَحْوَهُ وَرَوَاهُ ابْنُ الْهَادِ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ سَعِيدٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

১৪৭. মূসা ইব্‌নে ইসমাঈল র....... সাঈদ ইব্‌নে মুসায়্যিব বলেছেন, الْبَحِيرَةُ (বাহীরা) যে জন্তুর স্তন প্রতিমার উদ্দেশ্যে সংরক্ষিত থাকে, (অর্থাৎ, প্রতিমাগুলোর জন্য ওয়াকফ করে দেয়া হয়) কেউ তা দোহন করে না। السَّائِبَةُ – (সায়িবা) যে জন্তু তারা তাদের উপাস্যের নামে উৎসর্গ দিত এবং বহনকার্যে ব্যবহার করত না (অর্থাৎ, ষাড়) قال وقال অর্থাৎ, সাঈদ ইবনে মূসা ইয়্যিব বলেন, আবু হোরায়রা রা. বলেছেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আমি আমর ইব্‌নে আমির খুযায়ীকে জাহান্নামের মধ্যে দেখেছি সে তার নাড়িভুড়ি টানছে, সে-ই প্রথম ব্যক্তি যে সায়িবা প্রথা প্রথম চালু করে। (অর্থাৎ, ষাড় ছাড়ার প্রথা চালু করে) الْوَصِيلَةُ – (ওয়াসীলাহ্) যে উষ্ট্রী প্রথমবারে (মাদী) বাচ্চা প্রসব করে এবং দ্বিতীয়বারেও মাদী বাচ্চা প্রসব করে, (অর্থাৎ, নর বাচ্চার জন্ম দেয় না) যেহেতু নর বাচ্চার ব্যবধান ব্যতীত একটা অন্যটার সাথে সংযুক্ত হয়েছে সেহেতু ঐ উষ্ট্রীকে তারা তাদের তাগূতের উদ্দেশ্যে ছেড়ে দিত। الْحَام – (হাম) নর উট যা দ্বারা কয়েকবার প্রজনন কার্য নেয়া হয়, (সুনির্দিষ্ট পরিমাণ) প্রজনন কার্য সমাপ্ত হলে (তথা দশটি বাচ্চা তার বীর্যে জন্ম নিলে) সেটাকে তারা তাদের প্রতিমার জন্যে ছেড়ে দেয়, এবং বোঝা বহন থেকে ওটাকে মুক্তি দেয়। সেটির উপর কিছু বহন করা হয় না। এটাকে তারা 'হাম' নামে অভিহিত করত। (হাম এবং হামীর অর্থ হল, বাঁচানে ওয়ালা-মুক্তিদাতা) এটি দশ বাচ্চা জন্ম দিয়ে নিজের পিঠকে বোঝা থেকে বাঁচিয়ে নিয়েছে। এবার আর কেউ কোন প্রকার বোঝা তার উপর রেখে বহন করাতে পারবে না।

و قَالَ لِي أَبُو الْيَمَانِ الخ : ইমাম বুখারী র. বলেন, আমাকে আবুল ইয়ামান (হাকাম ইবনে নাফি') বলেছেন যে, আমাদেরকে শুয়াইব অবহিত করেছেন, ইমাম যুহরী র. সূত্রে, তিনি বলেছেন, আমি সাঈদ ইব্‌নে মুসায়্যিবকে শুনেছি, (তিনি বলেছেন,) এ হাদীস সম্পর্কে খবর দিতে । সাঈদ ইবনে মুসায়্যিব বলেন, আবূ হোরায়রা রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে এ ব্যাপারে অবহিত করেছেন। আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে উক্ত হাদীস এ রকম শুনেছি। অর্থাৎ, رَأَيْتُ عَمْرَو بْنَ عَامِرٍ الْخُزَاعِيَّ يَجُرُّ قُصْبَهُ الخ

وَرَوَاهُ ابْنُ الْهَادِ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ سَعِيدٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

ইবনে হাদ (ইয়াযীদ ইবনে আবদুল্লাহ ইবনে উসামা ইবনে হাদ লাইসী) উক্ত হাদীস বর্ণনা করেছেন মুহাম্মদ ইবনে মুসলিম ইবনে শিহাব থেকে আর তিনি সাঈদ থেকে, তিনি আবু হোরায়রা রা. থেকে যে, তিনি বলেছেন, আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেছি। (অর্থাৎ, উপরোক্ত হাদীস)

**ব্যাখ্যা :** হাফিজ আসকালানী র. বলেন, বাহীরা নির্ণয়ে অভিধানবিদদের দশের উর্ধ্বে উক্তি রয়েছে। -ফাতহুল বারী : ৮/২৮৪

بحر من فتح بحر الناقة : এর অর্থ হল, কান ছিড়া। এ থেকে সিফাতের সীগা হল بحيرة তথা কান ছিড়া। হযরত শাহ আবদুল কাদির র. বলেন, এগুলো ছিল কুফুরী প্রথা যে, জীব-জন্তুর মধ্য থেকে কোনটিকে যখন কোন প্রতিমার নামে মান্নত করত, তখন আলামতের জন্য তার কান ছিড়ে দিত। এটাকেই বাহীরা বলে। -লুগাতুল কুরআন মূযিহুল কুরআন সূত্রে

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ أَبِي يَعْقُوبَ أَبُو عَبْدِ اللَّهِ الْكَرْمَانِيُّ حَدَّثَنَا حَسَّانُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا يُونُسُ عَنْ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَأَيْتُ جَهَنَّمَ يَحْطِمُ بَعْضُهَا بَعْضًا وَرَأَيْتُ عَمْرًا يَجُرُّ قُصْبَهُ وَهُوَ أَوَّلُ مَنْ سَيَّبَ السَّوَائِبَ

১৪৮. মুহাম্মদ ইব্‌নে র....... আয়েশা রা. বলেছেন যে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আমি জাহান্নামকে দেখেছি যে তার একাংশ অন্য অংশকে ভেঙ্গে ফেলছে বা প্রবলভাবে জড়িয়ে ধরেছে, 'আমরকে দেখেছি সে তার নাড়িভুঁড়ি টানছে, সে-ই প্রথম ব্যক্তি যে 'সায়িবা' প্রথা চালু করে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَهُوَ أَوَّلُ مَنْ سَيَّبَ السَّوَائِبَ বাক্য থেকে উৎসারণ করা যায়। বাকী ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য পূর্ববর্তী হাদীস।

## بَاب وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ فَلَمَّا تَوَفَّيْتَنِي كُنْتَ أَنْتَ الرَّقِيبَ عَلَيْهِمْ وَأَنْتَ عَلَى كُلِّ شَيْءٍ شَهِيدٌ

**২৩৭১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী: "যতদিন আমি তাদের মধ্যে ছিলাম ততদিন আমি ছিলাম তাদের কার্যকলাপের সাক্ষী; কিন্তু যখন তুমি আমাকে তুলে নিলে (অর্থাৎ, প্রথমবার জীবিত অবস্থায় আসমানের দিকে। আর দ্বিতীয়বার ওফাতের মাধ্যেমে) তখন (শুধু) তুমিই তো ছিলে তাদের কার্যকলাপের তত্ত্বাবধায়ক (তখন আমি জানতাম না তাদের গোমরাহীর কারণ কী হল এবং কিভাবে হল?) এবং তুমিই সর্ববিষয়ে সাক্ষী।" -৫ : ১১৭, পারা ৭, রুকূ ৬।

**حَدَّثَنَا** أَبُو الْوَلِيدِ حَدَّثَنَا شُعْبَةُ أَخْبَرَنَا الْمُغِيرَةُ بْنُ النُّعْمَانِ قَالَ سَمِعْتُ سَعِيدَ بْنَ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ خَطَبَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ يَا أَيُّهَا النَّاسُ إِنَّكُمْ مَحْشُورُونَ إِلَى اللَّهِ حُفَاةً عُرَاةً غُرْلًا ثُمَّ قَالَ كَمَا بَدَأْنَا أَوَّلَ خَلْقٍ نُعِيدُهُ وَعْدًا عَلَيْنَا إِنَّا كُنَّا فَاعِلِينَ إِلَى آخِرِ الْآيَةِ ثُمَّ قَالَ أَلَا وَإِنَّ أَوَّلَ الْخَلَائِقِ يُكْسَى يَوْمَ الْقِيَامَةِ إِبْرَاهِيمُ أَلَا وَإِنَّهُ يُجَاءُ بِرِجَالٍ مِنْ أُمَّتِي فَيُؤْخَذُ بِهِمْ ذَاتَ الشِّمَالِ فَأَقُولُ يَا رَبِّ أُصَيْحَابِي فَيُقَالُ إِنَّكَ لَا تَدْرِي مَا أَحْدَثُوا بَعْدَكَ فَأَقُولُ كَمَا قَالَ الْعَبْدُ الصَّالِحُ وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ فَلَمَّا تَوَفَّيْتَنِي كُنْتَ أَنْتَ الرَّقِيبَ عَلَيْهِمْ وَأَنْتَ عَلَى كُلِّ شَيْءٍ شَهِيدٌ فَيُقَالُ إِنَّ هَؤُلَاءِ لَمْ يَزَالُوا مُرْتَدِّينَ عَلَى أَعْقَابِهِمْ مُنْذُ فَارَقْتَهُمْ

১৪৯. আবুল ওয়ালিদ র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এক দিন খুতবা দিলেন, বললেন, হে লোক সকল ! তোমরা খালি পা, উলঙ্গ এবং খতনাবিহীন অবস্থায় আল্লাহর নিকট (কিয়ামত দিবসে) একত্রিত হবে, তারপর তিনি পড়লেন-

كَمَا بَدَأْنَا أَوَّلَ خَلْقٍ نُعِيدُهُ وَعْدًا عَلَيْنَا إِنَّا كُنَّا فَاعِلِينَ إِلَى آخِرِ الْآيَةِ

"যেভাবে আমি প্রথম সৃষ্টির সূচনা করেছিলাম সেভাবে পুনরায় সৃষ্টি করব, প্রতিশ্রুতি পালন আমার কর্তব্য, আমি তা পালন করবই... ।" -২১ : ১০৪, পারা ৭, রুকূ ৭ ।

তারপর তিনি বললেন, কিয়ামত দিবসে সর্বপ্রথম যাকে বস্ত্র পরিধান করানো হবে তিনি হচ্ছেন ইবরাহীম আ. তোমরা জেনে রাখ, আমার উম্মতের কতগুলো লোককে উপস্থিত করা হবে এবং তাদেরকে বামদিকে অর্থাৎ, জাহান্নামের দিকে নেয়া হবে। আমি তখন বলব, প্রভু হে! এগুলো তো আমার গুটিকয়েক সাথী। তখন বলা হবে যে, আপনার পর তারা কী জঘন্য কাজ করেছে তা আপনি জানেন না।

এরপর পূণ্যবান যেমন বলেছিলেন আমি তেমন বলব-

وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ فَلَمَّا تَوَفَّيْتَنِي كُنْتَ أَنْتَ الرَّقِيبَ عَلَيْهِمْ وَأَنْتَ عَلَى كُلِّ شَيْءٍ شَهِيدٌ

এরপর বলা হবে, আপনি তাদেরকে ছেড়ে আসার পর থেকে তারা তাদের গোড়ালির উপর ফিরে গিয়ে অর্থাৎ পৃষ্ঠপ্রদর্শন করে ধর্মত্যাগী হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল আম্বিয়ায় ৪৭৩, রিকাকে ৯৬৬ ও তাফসীরে ৬৬৫ পৃষ্ঠায় এসেছে।

إِنَّ أَوَّلَ الْخَلَائِقِ : কারণ, সর্বপ্রথম তাকেই আল্লাহর কাজে উলঙ্গ করা হয়েছিল যখন আগুনে নিক্ষেপ করার জন্য তারা মনস্থ করেছিল। এটা হল হযরত ইবরাহীম আ. এর শাখাগত একটি ফযীলত। অতএব এর ফলে সায়্যিদুল আম্বিয়া ওয়াল মুরসালীন সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের উপর সায়্যিদুনা ইবরাহীম আ. এর শ্রেষ্ঠত্ব আবশ্যক হয় না। কারণ, শাখাগত শ্রেষ্ঠত্ব ব্যাপক শ্রেষ্ঠত্বকে আবশ্যক করে না।

তাছাড়া এক রেওয়ায়াতে এসেছে- إن نبينا صلى الله عليه وسلم يخرج فى الناس من قبره فى ثيابه التى دفن فيها তথা যে কাপড়ে আমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে রওযা শরীফে দাফন করা হয়েছে সে কাপড়েই তাঁকে কবর থেকে বের করা হবে। অতএব এ রেওয়ায়াত অনুসারে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে কাপড় পরানোর প্রয়োজনই হবে না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মাকামে মাহমূদে সমাসীন হবেন হাশরের ময়দানে সবার জন্য সুফারিশকারী হবেন- এ ধরণের আরো অনেক ফযীলতের অধিকারী একমাত্র তিনি। অন্য কেউ নন।

## بَاب قَوْلِهِ إِنْ تُعَذِّبْهُمْ فَإِنَّهُمْ عِبَادُكَ وَإِنْ تَغْفِرْ لَهُمْ فَإِنَّكَ أَنْتَ الْعَزِيزُ الْحَكِيمُ বুখারী ৬৬৫

**২৩৭২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(হে আল্লাহ!) তুমি যদি তাদেরকে (এ আকীদার ফলে) শাস্তি দাও তো তবে তারা তো তোমারই বান্দা, (আর তুমি মালিক। মালিকের অধিকার আছে গোলামকে তাদের অপরাধের কারণে শাস্তি দিতে পারেন) আর যদি তাদেরকে মাফ কর, তবে তুমি তো পরাক্রমশালী, প্রজ্ঞাময়।" ৫ : ১১৮ পারা ৭, রুকূ ৬

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ كَثِيرٍ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا الْمُغِيرَةُ بْنُ النُّعْمَانِ قَالَ حَدَّثَنِي سَعِيدُ بْنُ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّكُمْ مَحْشُورُونَ وَإِنَّ نَاسًا يُؤْخَذُ بِهِمْ ذَاتَ الشِّمَالِ فَأَقُولُ كَمَا قَالَ الْعَبْدُ الصَّالِحُ وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ إِلَى قَوْلِهِ الْعَزِيزُ الْحَكِيمُ

১৫০. মুহাম্মদ ইব্‌নে কাসীর র....... ইব্‌নে আব্বাস রা. নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন, তিনি বলেছেন, তোমাদের হাশর করা হবে এবং কিছুসংখ্যক লোককে বাম দিকে নিয়ে যাওয়া হবে, তখন আমি পূণ্যবান বান্দার অর্থাৎ, ঈসা আ. -এর মত বলব- وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ إِلَى قَوْلِهِ الْعَزِيزُ الْحَكِيمُ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

কারণ, হাদীস শরীফে فَلَمَّا تَوَفَّيْتَنِي كُنْتَ أَنْتَ الرَّقِيبَ عَلَيْهِمْ وَأَنْتَ عَلَى كُلِّ شَيْءٍ (١١٦) - إِلَى قَوْلِهِ শَهِيدٌ (١١٧) إِنْ تُعَذِّبْهُمْ فَإِنَّهُمْ عِبَادُكَ وَإِنْ تَغْفِرْ لَهُمْ فَإِنَّكَ أَنْتَ الْعَزِيزُ الْحَكِيمُ দ্বারা ইঙ্গিত হল। ইমাম বুখারী র. আহাদীসুল আম্বিয়ায় ৪৭৩, রিকাকে ৯৬২ ও তাফসীরে ৬৬৫ পৃষ্ঠায় হাদীসটি বর্ণনা করেছেন।

# سُورَةُ الْأَنْعَامِ
# সূরা আন 'আম

এ সূরাটি হিজরতের পূর্বে মক্কায় অবতীর্ণ হয়েছে। তবে ছয়টি আয়াত হিজরতের পর মদীনায় অবতীর্ণ হয়েছে। যথা وما قدروا الله حق قدره থেকে শেষ পর্যন্ত তিনটি আয়াত অর্থাৎ, ৯১, ৯২, ৯৩ নং আয়াত। এবং قل تعالوا اتل ما حرم ربكم থেকে শেষ পর্যন্ত তিনটি আয়াত অর্থাৎ, ১৫১, ১৫২, ১৫৩ নং আয়াত। উক্ত সূরায় ১৬৫টি আয়াত এবং ২০টি রুকূ রয়েছে।

**নামকরণ :** যেহেতু উক্ত সূরায় আন'আম তথা চতুষ্পদ প্রাণী সম্পর্কে মুশরিকদের মূর্খতা ও কুপ্রথার বিবরণ এসেছে, সেহেতু একে সূরাতুল আনআম নামে নামকরণ করা হয়েছে।

قَالَ ابْنُ عَبَّاسٍ ثُمَّ لَمْ تَكُنْ فِتْنَتُهُمْ مَعْذِرَتُهُمْ مَعْرُوشَاتٍ مَا يُعْرَشُ مِنَ الْكَرْمِ وَغَيْرِ ذَلِكَ حَمُولَةً مَا يُحْمَلُ عَلَيْهَا وَلَلَبَسْنَا لَشَبَّهْنَا لِأُنْذِرَكُمْ بِهِ أَهْلَ مَكَّةَ يَنْأَوْنَ يَتَبَاعَدُونَ تُبْسَلُ تُفْضَحُ أُبْسِلُوا أُفْضِحُوا بَاسِطُو أَيْدِيهِمْ الْبَسْطُ الضَّرْبُ وَقَوْلُهُ اسْتَكْثَرْتُمْ مِنَ الْإِنْسِ أَضْلَلْتُمْ كَثِيرًا مِمَّا ذَرَأَ مِنَ الْحَرْثِ جَعَلُوا لِلَّهِ مِنْ ثَمَرَاتِهِمْ وَمَالِهِمْ نَصِيبًا وَلِلشَّيْطَانِ وَالْأَوْثَانِ نَصِيبًا أَكِنَّةً وَاحِدُهَا كِنَانٌ أَمَّا اشْتَمَلَتْ يَعْنِي هَلْ تَشْتَمِلُ إِلَّا عَلَى ذَكَرٍ أَوْ أُنْثَى فَلِمَ تُحَرِّمُونَ بَعْضًا وَتُحِلُّونَ بَعْضًا مَسْفُوحًا مُهْرَاقًا صَدَفَ أَعْرَضَ أُبْلِسُوا أُويِسُوا وَ أُبْسِلُوا أُسْلِمُوا سَرْمَدًا دَائِمًا اسْتَهْوَتْهُ أَضَلَّتْهُ تَمْتَرُونَ تَشُكُّونَ وَقْرٌ صَمَمٌ وَأَمَّا الْوِقْرُ فَإِنَّهُ الْحِمْلُ أَسَاطِيرُ وَاحِدُهَا أُسْطُورَةٌ وَإِسْطَارَةٌ وَهِيَ التُّرَّهَاتُ الْبَأْسَاءُ مِنَ الْبَأْسِ وَيَكُونُ مِنَ الْبُؤْسِ جَهْرَةً مُعَايَنَةً الصُّوَرُ جَمَاعَةُ صُورَةٍ كَقَوْلِهِ سُورَةٌ وَسُوَرٌ مَلَكُوتٌ مُلْكٌ مِثْلُ رَهَبُوتٍ خَيْرٌ مِنْ رَحَمُوتٍ وَيَقُولُ تُرْهَبُ خَيْرٌ مِنْ أَنْ تُرْحَمَ وَإِنْ تَعْدِلْ تُقْسِطْ لَا يُقْبَلْ مِنْهَا فِي ذَلِكَ الْيَوْمِ جَنَّ أَظْلَمَ تَعَالَى عَلَا يُقَالُ عَلَى اللَّهِ حُسْبَانُهُ أَيْ حِسَابُهُ وَيُقَالُ حُسْبَانًا مَرَامِيَ وَ رُجُومًا لِلشَّيَاطِينِ مُسْتَقَرٌّ فِي الصُّلْبِ وَمُسْتَوْدَعٌ فِي الرَّحِمِ الْقِنْوُ الْعِذْقُ وَالِاثْنَانِ قِنْوَانِ وَالْجَمَاعَةُ أَيْضًا قِنْوَانٌ مِثْلُ صِنْوٍ وَ صِنْوَانٍ

ইবনে আব্বাস রা. বলেছেন, ثُمَّ لَمْ تَكُنْ فِتْنَتُهُمْ –ওযর পেশ করা, অক্ষমতা পেশ করা। مَعْرُوشَاتٍ –আঙ্গুরলতা ইত্যাদি যেগুলোকে উঁচুতে তুলে দেয়া হয়। لِأُنْذِرَكُمْ بِهِ – তোমাদেরকে তা দ্বারা সতর্ক করার জন্য, অর্থাৎ, মক্কাবাসীকে। حَمُولَةً – বহনকারী। وَلَلَبَسْنَا – আমি তাদেরকে বিভ্রমে ফেলতাম। يَنْأَوْنَ – তারা দূরে থাকে। تُبْسَلُ – লাঞ্ছিত হওয়া। أُبْسِلُوا – তারা লাঞ্ছিত হয়েছে। بَاسِطُو أَيْدِيهِمْ – الْبَسْطُ আঘাত করা। اسْتَكْثَرْتُمْ مِنَ الْإِنْسِ – অনেককেই পথভ্রষ্ট করেছ তোমরা। مِمَّا ذَرَأَ مِنَ الْحَرْثِ – তাদের ফল-মূল ও ধন-সম্পদ থেকে এক অংশ আল্লাহর জন্যে নির্ধারণ করেছে আর একাংশ শয়তান ও দেব- দেবীর জন্য। أَكِنَّةً –এর একবচন كِنَانٌ। أَمَّا اشْتَمَلَتْ অর্থাৎ, জরায়ুতে নর কিংবা মাদী ছাড়া অন্য কিছু থাকে কি? সুতরাং কেন তোমরা কিছুসংখ্যককে হারাম আবার কিছুসংখ্যককে হালাল কর? مَسْفُوحًا – প্রবাহিত। صَدَفَ – মুখ ফিরিয়েছে। أُبْلِسُوا – তারা নিরাশ হয়েছে। أُبْسِلُوا – সোপর্দ করা হয়েছে। سَرْمَدًا –অনন্তকাল। اسْتَهْوَتْهُ – তাকে পথভ্রষ্ট করেছে। تَمْتَرُونَ তোমরা সন্দেহ পোষণ করছ। وَقْرٌ – বধিরতা, তবে আয়াতে এর মানে বোঝা। أَسَاطِيرُ – বহুবচন। একবচনে أُسْطُورَةٌ এবং إِسْطَارَةٌ অর্থ মিথ্যা গল্প। الْبَأْسَاءُ – কঠোরতা – الْبَأْسِ থেকে উৎসারিত কখনো কখনো الْبُؤْسِ থেকে আসে। جَهْرَةً – প্রত্যক্ষভাবে। الصُّوَرُ – صُورَةٍ হচ্ছে এর বহুবচন। যেমন سُورَةٌ-এর বহুবচন سُوَرٌ। مَلَكُوتٌ– রাজত্ব যেমন رَهَبُوتٌ – رَحَمُوتٌ থেকে উত্তম। আরবে প্রবাদ আছে تُرْهَبُ خَيْرٌ مِنْ أَنْ تُرْحَمَ - রহমতের আশার চেয়ে ভয় উত্তম। وَإِنْ تَعْدِلْ আর যদি ইনসাফ কর। لَا يُقْبَلْ مِنْهَا তার পরিবর্তে তা গ্রহন করা হবেনা جَنَّ অন্ধকার হল। تَعَالَى উঁচু মর্যাদা সম্পন্ন হল। حُسْبَانًا মানে তার হিসাব আল্লাহর কাছে কখনো কখনো বা হয়, মানে শয়তানের জন্যে অগ্নি স্ফূলিঙ্গ নিক্ষেপণ এবং উল্কাপিণ্ড।

صِنْوٍ وَ قِنْوَانٌ । যেমন বহুবচনেও الْقِنْوَانُ দ্বিবচনে কাঁদি । الْقِنْوُ জরায়ুতে অবস্থান مُسْتَوْدَعٌ পৃষ্ঠদেশের অবস্থান । مُسْتَقَرٌّ صِنْوَان । আয়াতে قِنْوَانٌ শব্দটি الْقِنْوُ এর বহুবচন ।

قَالَ ابْنُ عَبَّاسٍ ثُمَّ لَمْ تَكُنْ فِتْنَتُهُمْ مَعْذِرَتُهُمْ : এতে নিম্নোক্ত আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

ويوم نحشرهم جميعا ثم نقول للذين اشركوا اين شركاءكم الذين كنتم تزعمون ثم لم تكن فتنتهم الا ان قالوا والله ربنا ما كنا مشركين

হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. فتنتهم এর অর্থ করেছেন তাদের অপারগতা অক্ষমতা ।

আয়াতে কারীমার অর্থ : "আর স্মরণ কর ঐ দিবসকে যে দিন আমি সকল সৃষ্টিকে (হাশরের মাঠে) একত্রিত করব । অতঃপর (ধমকিস্বরূপ) মুশরিকদেরকে বলব : "যাদেরকে তোমরা আল্লাহর শরীক বলে মনে করতে, তারা কোথায়? অতঃপর তাদের আপত্তি কেবল এতটুকুই যে, তারা বলবে, আল্লাহর কসম! হে আমাদের প্রতিপালক! আমরা (দুনিয়াতে) মুশরিক ছিলাম না ।"

مَعْرُوشَاتٍ مَا يُعْرَشُ مِنَ الْكَرْمِ وَغَيْرِ ذَلِكَ : হযরত ইবনে আব্বাস রা. مَعْرُوشَاتٍ শব্দের ব্যাখ্যা করেছেন : আঙ্গুর ফল ইত্যাদি লতানো বৃক্ষ, যা মাচার উপর চড়ানো হয় । এখানে وَهُوَ الَّذِي أَنْشَأَ جَنَّاتٍ مَعْرُوشَاتٍ وَغَيْرَ مَعْرُوشَاتٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

আয়াতের অর্থ : "আর তিনিই এমন সত্ত্বা যিনি উদ্যানসমূহ সৃষ্টি করেছেন, যা মাচার উপর চড়ানো হয় । (যেমন : আঙ্গুর, কদু ইত্যাদি) আর যা মাচার উপর চড়ানো হয় না ।" (হয়ত লতানো না হওয়ার কারণে যেমন : আম, আমরুদ বৃক্ষ অথবা লতানো ঠিকই কিন্তু তার স্বভাব মাটিতে বিস্তৃত থাকা যেমন : তরমুজ ও খরবুজ গাছ ইত্যাদি ।

لِأُنْذِرَكُمْ بِهِ أَهْلَ مَكَّةَ : وَأُوحِيَ إِلَيَّ هَذَا الْقُرْآنُ لِأُنْذِرَكُمْ بِهِ وَمَنْ بَلَغَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

হযরত ইবনে আব্বাস রা. বলেন, উক্ত আয়াতে মক্কাবাসীদেরকে সম্বোধন করা হয়েছে । অর্থাৎ, আমার প্রতি এই কুরআন নাযিল করা হয়েছে যেন আমি তোমাদেরকে এবং যাদের কাছে এই কুরআন পৌঁছে তাদেরকে এর মাধ্যমে ভীতি প্রদর্শন করি ।

এই আয়াতে কারীমার মাধ্যমে নবুওয়াত প্রমাণিত হয় ।

حَمُولَةً مَا يُحْمَلُ عَلَيْهَا : শব্দের অর্থ হল বোঝা বহনকারী-ভারবাহী চতুষ্পদ জন্তু । যেমন – উট, ঘোড়া, খচ্চর, গাধা ইত্যাদি ।

উল্লেখিত ইবারতে وَمِنَ الْأَنْعَامِ حَمُولَةً وَفَرْشًا আয়াতে কারীমার দিকে ইঙ্গিত করা হয়েছে ।

অর্থাৎ, আর (তিনিই সৃষ্টি করেছেন) চতুষ্পদ জন্তু হতে কিছুসংখ্যক বোঝা বহনকারী (উঁচু দেহের অধিকারী যেমন : উট, ঘোড়া, খচ্চর, গাধা) আর কিছুসংখ্যক খর্বাকৃতির (অর্থাৎ, ছোট দেহের অধিকারী যেমন : বকরী, ভেড়া ইত্যাদি) ।

وَلَلَبَسْنَا لَشَبَّهْنَا আর لَلَبَسْنَا এর অর্থ হল ,আমরা অবশ্যই মিশ্রিত করে দিতাম সন্দেহে নিপতিত করতাম । উক্ত ইবারতে ৭) (وَلَوْ جَعَلْنَاهُ مَلَكًا لَجَعَلْنَاهُ رَجُلًا وَلَلَبَسْنَا عَلَيْهِمْ مَا يَلْبِسُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

অর্থাৎ, "আমি যদি কোন ফেরেশতাকে রসূল করে পাঠাতাম, তবে তাকে মানুষের আকৃতিই দান করতাম । এতে তারা এরূপ সন্দেহই করত যা এখন করছে ।"-৭নং পারা, ৭নং রুকূ

يَنْأَوْنَ يَتَبَاعَدُونَ উক্ত ইবারতে وهم ينهون عنه وينأون আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

অর্থাৎ, আর এ সকল লোক (কাফেরগণ) এই কুরআন হতে অন্যদের কে বারন করে এবং ঈমান আনয়ন থেকে দূরে সরিয়ে রাখে । (উমদাতুল কারী)

হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. يَنْأَوْنَ এর অর্থ করেছেন يَتَبَاعَدُونَ - তারা দূরে থাকে, পালাতে থাকে ।

হযরত আবু উবায়দা র. থেকেও এরূপ ব্যাখ্যা বর্ণিত রয়েছে । -ফাতহুল বারী

وَذَكِّرْ بِهِ أَنْ تُبْسَلَ نَفْسٌ بِمَا كَسَبَتْ لَيْسَ لَهَا مِنْ دُونِ اللَّهِ وَلِيٌّ وَلَا شَفِيعٌ : تُبْسَلُ تُفْضَحُ أُبْسِلُوا أُفْضِحُوا উক্ত ইবারতে وَإِنْ تَعْدِلْ كُلَّ عَدْلٍ لَا يُؤْخَذْ مِنْهَا أُولَئِكَ الَّذِينَ أُبْسِلُوا بِمَا كَسَبُوا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ" আপনি এই কুরআনের মাধ্যমে পরকালকে স্মরণ করিয়ে দিন, যাতে কেউ স্বীয় কৃতকর্মের দরুণ শাস্তিতে নিপতিত না হয়, (কেননা কিয়ামতের দিন) আল্লাহ ভিন্ন তার কোন সাহায্যকারী হবে না এবং কোন সুপারিশকারীও থাকবে না। যদি কেউ (ঐ দিবসে) নিজ মুক্তির জন্য জগতের সব কিছু ও বিনিময়স্বরূপ পেশ করে তবু তা গ্রহণ করা হবে না। এ সকল লোকেরাই স্বীয় কৃতকর্মের দরুণ শাস্তিযোগ্য)।"

হযরত ইবনে আব্বাস, মুজাহিদ, হাসান বসরী, ইকরামা, ও আল্লামা সুদ্দী র. থেকে বর্ণিত আছে যে, উক্ত আয়াতে تُبْسَلُ এর অর্থ হল অপদস্ত করা, দোষ ত্রুটি প্রকাশ করা হবে। আর أُبْسِلُوا এর অর্থ হল, লাঞ্ছিত হয়ে শাস্তিতে নিপতিত হয়েছে।

وَلَوْ تَرَى إِذِ الظَّالِمُونَ فِي غَمَرَاتِ الْمَوْتِ وَالْمَلَائِكَةُ بَاسِطُو أَيْدِيهِمْ : بَاسِطُو أَيْدِيهِمْ الْبَسْطُ الضَّرْبُ এই ইবারত দ্বারা أَخْرِجُوا أَنْفُسَكُمْ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "আর তুমি যদি ঐ সময়কে দেখ, যখন জালিমরা মৃত্যু যন্ত্রণায় থাকে এবং ফেরেশতারা স্বীয় হস্ত প্রসারিত করে বলে, বের কর স্বীয় আত্মা!" -পারা-৭, রুকু-১৭

হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে- هذا عند الموت তথা উপরোক্ত অবস্থা মৃত্যুর সময় সৃষ্টি হয়।

আর الْبَسْطُ এর অর্থ হচ্ছে প্রহার করা। আর একথা স্পষ্ট যে, আয়াতে শব্দটি রূপকার্থে ব্যবহৃত হয়েছে। অর্থাৎ, মৃত্যু যন্ত্রণার সময় ফেরেশতারা জালিমদের উপর হাত মেরে অত্যন্ত কঠোরভাবে তাদের আত্মা বের করে নিবেন। অতএব الْبَسْطُ এর তাফসীর الضَّرْبُ দ্বারা করে, সেই প্রচণ্ডতা ও কঠোরতার দিকেই ইঙ্গিত করা হয়েছে।

بَاسِطُو প্রসারকারী, বিস্তৃতিকারী, শব্দটি بَاسِطٌ এর বহুবচন। মূলত শব্দটি بَاسِطُون ছিল। أَيْدِيهِمْ এর দিকে ইযাফতের কারণে বহুবচনের নূনটি পড়ে গেছে। الْبَسْطُ এর শাব্দিক অর্থ হল উন্মুক্ত হওয়া বা করা, বিস্তৃত হওয়া বা করা।

কিন্তু যখন শব্দটি হাতের সাথে মিলিত হয়ে ব্যবহৃত হয় তখন উহা বিভিন্ন অর্থ প্রদান করে। সুতরাং কখনো কোন কিছুর দিকে হস্ত প্রসারিত করা। অর্থাৎ, চাওয়া ও তালাশ করার অর্থ দেয়। যেমন : আল্লাহ তা"আলার বাণী كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ لِيَبْلُغَ فَاهُ অর্থাৎ, ওদের দৃষ্টান্ত এরূপ, যেমন- কেউ দু'হাত পানির দিকে প্রসারিত করে, যাতে পানি তার মুখে পৌঁছে যায়। -পারা -৩, রুকূ -৮

আবার কখনো কোন কিছুর উপর হাত মারা ও পাকড়াও করার অর্থে ব্যবহৃত হয়। যেমন : আল্লাহর উপরোক্ত বাণী : ولو تري الخ।

আবার কখনো হামলা বা আক্রমণ করার অর্থে ব্যবহৃত হয়। যেমন- আল্লাহ তা"আলার বাণী :

لَئِنْ بَسَطْتَ إِلَيَّ يَدَكَ لِتَقْتُلَنِي مَا أَنَا بِبَاسِطٍ يَدِيَ إِلَيْكَ لِأَقْتُلَكَ অর্থাৎ, "তুমি যদি আমাকে হত্যা করার জন্য হস্ত প্রসারিত কর (হামলা কর) তথাপি তোমাকে হত্যা করার উদ্দেশ্যে তোমার দিকে আমি হস্ত প্রসারিত করব না" ারা – ৬, রুকূ – ৯

আবার কোথাও হস্ত উন্মুক্ত করার দ্বারা দান করা উদ্দেশ্য হয় যেমন- আল্লাহ তা'আলার বাণী : بَلْ يَدَاهُ مَبْسُوطَتَانِ

অর্থাৎ, "তার হস্তদ্বয় উন্মুক্ত।"-পারা নং- ৬ রুকূ নং-১২ (লুগাতুল কুরআন ঈষৎ পরিবর্তিত)

وَقَوْلُهُ اسْتَكْثَرْتُمْ مِنَ الْإِنْسِ أَضْلَلْتُمْ كَثِيرًا : এর অর্থ হল তোমরা বহু লোককে পথভ্রষ্ট করেছ। আর হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা. সূত্রে হযরত আলী ইবনে আবু তালহা র. বর্ণনা করেন,এর অর্থ হল তোমরা বহুসংখ্যক লোককে পথভ্রষ্ট করেছ।

وَيَوْمَ يَحْشُرُهُمْ جَمِيعًا يَا مَعْشَرَ الْجِنِّ قَدِ اسْتَكْثَرْتُمْ مِنَ الْإِنْسِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "আর যেদিন আল্লাহ তা'আলা সবাইকে একত্রিত করবেন (ধমকীস্বরূপ বলবেন,) হে জিন সম্প্রদায়! তোমরা বহুসংখ্যক লোককে গোমরাহ করেছ।" -পারা নং-৮ রুকূ নং-২

وجعلو لله مِمَّا ذَرَأَ مِـــنْ : এখানে مِمَّا ذَرَأَ مِنَ الْحَرْثِ جَعَلُوا لِلّٰهِ مِنْ ثَمَرَاتِهِمْ وَمَالِهِمْ نَصِيبًا وَلِلشَّيْطَانِ وَالْأَوْثَانِ نَصِيبًا الْحَرْثِ جَعَلُوا لِلّٰهِ نَصِيبًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "আল্লাহ তা'আলা যেসব শস্যক্ষেত্র ও জীবজন্তু সৃষ্টি করেছেন, সেগুলো থেকে তারা এক অংশ আল্লাহর জন্য নির্ধারণ করে।" -পারা – ৮, রুকূ – ২

উক্ত আয়াতে ذَرَأَ مِنَ الْحَـــرْثِ এর ব্যাখ্যায় হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে যে, মুশরিকরা নিজেদের ফল-ফলাদি ও ধন-সম্পদের একটি অংশ আল্লাহর জন্য সাব্যস্ত করত, আরেকটি অংশ সাব্যস্ত করত প্রতিমাদের জন্য। ঘটনাক্রমে যদি আল্লাহর জন্য সাব্যস্তকৃত অংশের কোন কিছু প্রতিমাদের অংশে চলে যেত তবে তারা সেই বস্তুটিকে প্রতিমাদের অংশেই বহাল রেখে বলত : আল্লাহ তো অমুখাপেক্ষী। পক্ষান্তরে প্রতিমাগুলোর জন্য সাব্যস্ত কৃত অংশের কোন কিছু আল্লাহর অংশে চলে গেলে সে বস্তুকে সরিয়ে প্রতিমার অংশে মিলিয়ে রাখত। এহেন আচরণ কত বড় মূর্খতা ও নির্বুদ্ধিতার পরিচায়ক!

قُلْ آلذَّكَرَيْنِ حَـــرَّمَ أَمِ : এখানে أَمَّا اشْتَمَلَتْ يَعْنِي هَلْ تَشْتَمِلُ إِلَّا عَلَى ذَكَرٍ أَوْ أُنْثَى فَلِمَ تُحَرِّمُونَ بَعْضًا وَتُحِلُّونَ بَعْضًا الْأُنْثَيَيْنِ أَمَّا اشْتَمَلَتْ عَلَيْهِ أَرْحَامُ الْأُنْثَيَيْنِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "হে নবী! তুমি জিজ্ঞেস কর (কাফেরদেরকে) আল্লাহ তা'আলা কি উভয় নরকে হারাম করেছেন? নাকি উভয় মাদীকে হারাম করেছেন? নাকি উভয় মাদীর পেটে যা আছে তা হারাম করেছেন?" -পারা –৮, রুকূ – ৪

উদ্দেশ্য হল, ঐ বাচ্চা কি হারাম যাকে উভয় প্রাণী তথা ভেড়া, বকরী নিজ নিজ পেটে ধারণ করে? উক্ত আয়াতে প্রশ্নটি নেতিবাচক। এই আয়াত দ্বারা মুশরিকদের বক্তব্য مَا فِي بُطُونِ هَذِهِ الْأَنْعَامِ خَالِصَةٌ لِذُكُورِنَا وَمُحَرَّمٌ عَلَى أَزْوَاجِنَـــا (অর্থাৎ, এসব চতুষ্পদ জন্তুর পেটে যা রয়েছে তা বিশেষভাবে আমাদের পুরুষদের জন্য (হালাল) আর আমাদের মহিলাদের জন্য হারাম (প্রত্যাখান করা উদ্দেশ্য)।

**সারকথা :** তোমরা যে সায়েবা, বাহীরা, ওসীলা এবং হামকে হারাম করে রেখেছ, তার কারণ কি? যদি এই নিষিদ্ধতা পুংলিঙ্গ হওয়ার কারণে হয় তবে সব নর প্রাণীকে হারাম বল আর যদি স্ত্রীলিঙ্গ হওয়ার কারণে হয় তবে সব মাদী বা স্ত্রী প্রাণীকে হারাম বল। অথবা যে বাচ্চার সাথে উভয় মাদী প্রাণীর জরায়ুর সম্পৃক্ততা রয়েছে অর্থাৎ, যে বাচ্চা পেটে রয়েছে তা হয়ত নর প্রাণী হবে অথবা মাদী প্রাণী হবে। সুতরাং কেন কিছুসংখ্যক প্রাণীকে হারাম বল আর কিছুসংখ্যক কে হালাল বল? আবার কারো কারো জন্য হালাল সাব্যস্ত কর আর কারো কারো জন্য হারাম সাব্যস্ত কর? এটা তো স্পষ্ট মূর্খতা ও নির্বুদ্ধিতার পরিচায়ক।

مَسْفُوحًا : مُهْرَاقًا এর অর্থ হল প্রবাহমান। قُلْ لَا أَجِدُ فِي مَا أُوحِيَ إِلَيَّ مُحَرَّمًا عَلَى طَاعِمٍ يَطْعَمُهُ إِلَّا أَنْ يَكُونَ مَيْتَةً أَوْ دَمًا مَسْفُوحًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "তুমি বলে দাও, আমার প্রতি যে সব বিধানের প্রত্যাদেশ করা হয়েছে তাতে আমি কোন হারাম খাদ্য পাই না কোন ভক্ষণকারীর জন্য, যা সে ভক্ষণ করে, তবে মৃত জন্তু বা প্রবাহমান রক্ত।" -পারা– ৮, রুকূ নং–৫

এই আয়াতে হযরত ইবনে আব্বাস রা. دما مسفوحا এর ব্যাখ্যা করেছেন مُهْرَاقًا অর্থাৎ, ঢেলে বা গড়িয়ে দেয়া হয়েছে এমন, প্রবাহিত, ঝরানো বস্তু।

صَدَفَ أَعْرَضَ : এখানে فَمَنْ أَظْلَمُ مِمَّنْ كَذَّبَ بِآيَاتِ اللّٰهِ وَصَدَفَ عَنْهَا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, “ঐ ব্যক্তির চাইতে বড় জালিম আর কে হতে পারে যে আল্লাহর আয়াতসমূহকে মিথ্যাপ্রতিপন্ন করে এবং গা বাঁচিয়ে চলে।” -পারা- ৮, রুকু- ৭

হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে যে, وصدف عنها এর অর্থ হল উপেক্ষা করা, মুখ ফিরিয়ে রাখা, বিরত থাকা, বিরত রাখা।

أُبْسِلُوا أُسْلِمُوا وَ أُبْسِلُوا أُوِيسُوا : أُبْلِسُوا এর অর্থ হল أُوِيسُوا হামযায় পেশ সহকারে। মাজহুলের সীগা, অর্থাৎ, নিরাশ হয়ে গেল, আশাহত হল। এখানে أَخَذْنَاهُمْ بَغْتَةً فَإِذَا هُمْ مُبْلِسُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, “আমি অকস্মাৎ তাদেরকে পাকড়াও করলাম, তখন তারা নিরাশ হয়ে গেল।” -পারা-৭, রুকু-১১

আর কোন কোন কপিতে বাবে سمع থেকে ايسوا শব্দে এসেছে। মাসদার বা ক্রিয়ামূল হল ایاسا নিরাশ হওয়া। আশাহত হওয়া। আর أُبْسِلُوا এর অর্থ হল, তারা ধ্বংসের দিকে নিপতিত হয়েছে। এখানে أُولَئِكَ الَّذِينَ أُبْسِلُوا بِمَا كَسَبُوا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, নিজেদের কর্মের (বদআমল ও ভ্রান্ত আকিদার) দরুণ তাদের কি শাস্তিতে নিপতিত করা হবে? -পারা-৭, রুকূ নং - ১৪ ।

سَرْمَدًا : سَرْمَدًا دَائِمًا এর অর্থ স্থায়ী, চিরন্তন। আল্লামা আইনী র. বলেন, এখানে এ শব্দটি আনার কোন যোগসূত্র নেই। কেননা এ শব্দটি একমাত্র সূরাতুল ক্বাসাসে এসেছে قُلْ أَرَأَيْتُمْ إِنْ جَعَلَ اللَّهُ عَلَيْكُمُ اللَّيْلَ سَرْمَدًا আয়াতে।

অথচ এখানে আলোচনার বিষয় হল সূরাতুল আনআম। তাতে এ শব্দটি নেই। (উমদাতুল কারী)

আয়াতুল কাসাসের অনুবাদ : হে নবী! তুমি ওদেরকে বল, তোমরা ভাবছ কি? আল্লাহ যদি রাত্রির অন্ধকারকে তোমাদের উপর কিয়ামত পর্যন্ত স্থায়ী করেন তবে আল্লাহ ছাড়া এমন কোন উপাস্য আছে যে তোমাদের দিবালোক এনে দিতে পারে? তবুও কি তোমরা শুনবে না?

আল্লামা আইনী র. পূর্বোক্তির পরও নিজেই আল্লামা কিরমানী র. এর উক্তি বর্ণনা করেন-

وقال الكرماني ذكره ههنالمناسبة قوله تعالي فالق الاصباح وجاعل الليل سكناالخ

তিনি বলেন, ইমাম বুখারী র. سَرْمَدًا শব্দটিকে এখানে উক্ত আয়াতের সাথে মিল থাকার কারণে উল্লেখ করেছেন।

কিন্তু আল্লামা আইনী র. এর বর্ণনাভঙ্গি দ্বারা বুঝা যায় যে, তিনি আল্লামা কিরমানী র. এর উত্তরে সন্তুষ্ট হতে পারেন নি। অপর দিকে হাফিজ ইবনে হাজার আসকালানী, আল্লামা কাসতাল্লানী প্রমূখ উক্ত যোগসূত্রই বর্ণনা করেছেন।

বিশিষ্ট মুহাদ্দিস মাওলানা রশীদ আহমদ গাঙ্গূহী র. বলেন ইমাম বুখারী র. এর উদ্দেশ্য হল, সূরাতুল আন'আমের এক আয়াত এবং সূরাতুল কাসাসের আয়াতের মাঝে বাহ্যত যে বৈপরিত্য বুঝা যায় সে বৈপরিত্য দূর করা।

সূরাতুল আন'আমের আয়াত : فَالِقُ الْإِصْبَاحِ وَجَعَلَ اللَّيْلَ سَكَنًا وَالشَّمْسَ وَالْقَمَرَ حُسْبَانًا الخ

অর্থাৎ, তিনিই (আল্লাহ) উষার উন্মেষ ঘটান এবং তিনিই বিশ্রামের জন্য রাত সৃষ্টি করেছেন। -পারা নং-৭, রুকূ নং- ১৮ এই আয়াত দ্বারা বাহ্যত রাত, প্রশান্তি ও আরামদায়ক হওয়া বুঝা যায়। অথচ অধিকাংশ সময় ليل (রাত) শব্দটি سرمدا (সুদীর্ঘ) এর সাথে ব্যবহৃত হয়। যেমন- মিসবাহে এসেছে ليل سرمد দীর্ঘ রাত।

আর সুরাতুল কাসাসের আয়াতে তার বিপরীত বুঝা যায়। কেননা ইরশাদ হয়েছে -

إِنْ جَعَلَ اللَّهُ عَلَيْكُمُ اللَّيْلَ سَرْمَدًا অর্থাৎ, আল্লাহ যদি রাতের আঁধারকে কিয়ামত পর্যন্ত স্থায়ী করেন।

**উভয়ের মধ্যকার বৈপরিত্যের অবসান**

সূরাতুল কাসাসে سرمد শব্দটি যদিও চিরন্তনতা ও স্থায়িত্বের অর্থে ব্যবহৃত হয়, তথাপি আয়াতে সেই অর্থ উদ্দেশ্য নয় বরং তা রূপকার্থে 'লম্বা ও দীর্ঘ' অর্থে ব্যবহৃত হয়েছে।

অনুরূপভাবে সুরাতুল আন'আমে سـرمد শব্দটি রূপকার্থে লম্বা ও দীর্ঘ অর্থে ব্যবহৃত হয়েছে। (লামিউদ দারারী : পৃ. ১৯৯ আয়াত-২

اسْتَهْوَتْهُ أَضَلَّتْهُ : এখানে كَالَّذِي اسْتَهْوَتْهُ الشَّيَاطِينُ فِي الْأَرْضِ حَيْرَانَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "ঐ ব্যক্তির ন্যায় যাকে শয়তান দুনিয়াতে পথ ভুলিয়ে হয়রান করেছে।" উক্ত আয়াতে اسْـتَهْوَتْهُ এর অর্থ হল, অর্থ তাকে পথহারা করেছে।

ثم انتم تمترون : تَمْتَرُونَ تَشْكُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"তারপরও তোমরা সন্দেহ পোষণ কর!" -পারা নং- ৭, রুকূ নং-৭

وَأَمَّا الْوَقْرُ فَإِنَّهُ الْحِمْلُ : আবু উবায়দা র. আয়াতের মধ্যকার الْوَقْرُ শব্দের অর্থ করেছেন ছিপি, বধিরতা। (ফাতহুল বারী)

এখানে وَجَعَلْنَا عَلَى قُلُوبِهِمْ أَكِنَّةً أَنْ يَفْقَهُوهُ وَفِي آذَانِهِمْ وَقْرًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

অর্থাৎ, "কিন্তু আমি তাদের অন্তরের উপর আবরণ ফেলে দিয়েছি যেন তারা তা উপলব্ধি করতে না পারে এবং তাদের কর্ণ কুহরে রয়েছে বধিরতা।" -পারা – ৭, রুকূ – ৯

অর্থ হল, কুরআন অস্বীকারকারীরা যদিও কুরআনে কারীম শুনতে পায় তথাপি তারা সত্য ও হেদায়াতের বাণী হতে বধির।

সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরীন وقـر শব্দের ওয়াও কে যবর সহকারে পড়েন। আর আবু উবায়দা র. সহ কিছুসংখ্যক মুফাসসিরীন ওয়াওকে যের যোগে পড়েন। সে সূরতে অর্থ হবে : তাদের কানে রয়েছে ভারত্ব বা বধিরতা যার ফলে কথা শ্রবণে প্রতিবন্ধকতা সৃষ্টি হয়।

أَسَاطِيرُ وَاحِدُهَا أُسْطُورَةٌ وَإِسْطَارَةٌ وَهْيَ التُّرَّهَاتُ : হযরত আবু উবায়দা র. বলেন : أَسَاطِيرُ শব্দটি أُسْطُورَةٌ ও إِسْطَارَةٌ এর বহুবচন । তার অর্থ হল তুচ্ছ, মিথ্যা, বাজে ইত্যাদি। التُّرَّهَـاتُ 'তা' বর্ণটিতে পেশ ও 'রা' বর্ণটিতে তাশদীদ সহকারে তার একবচন হল, ترهة অর্থ হল : বাতিল।

ترهة এর মূল অর্থ হল বড় রাস্তা থেকে বের হওয়া ছোট ছোট পথ ।

অতঃপর অবাঞ্ছিত উপন্যাস,উপাখ্যান ও মিথ্যা - বাজে কথার অর্থে ইঙ্গিত হিসাবে ব্যবহৃত হয়।

এখানে فَيَقُولُ مَا هَذَا إِلَّا أَسَاطِيرُ الْأَوَّلِينَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে ।

অর্থাৎ, "কাফেররা বলে, এই কুরআন তো পূর্ববর্তীদের উপাখ্যান বৈ কিছুই নয়।" -পারা-৭, রুকু-৯ যেমন আমরা রুস্তম ও এসফেন্দিয়ারের উপাখ্যান শুনাই।

الْبَأْسَاءُ مِنَ الْبَأْسِ وَيَكُونُ مِنَ الْبُـؤْسِ : হযরত আবু উবায়দা র. বলেন- فاخـذناهم بالباسـاء -পারা-৭, রুকূ -১১ আয়াতে الْبَأْسَاءُ শব্দটি الْبَأْسِ থেকে নিষ্পন্ন যার অর্থ হল প্রতাপ, শক্তি, সাহস ইত্যাদি।

উক্ত আয়াতে الْبَأْسَاءُ শব্দটি الْبَأْسِ থেকে নিষ্পন্ন যার অর্থ প্রতাপ, শক্তি, সাহস ইত্যাদি।

তাছাড়া الْبُؤْسِ থেকেও নিষ্পন্ন হতে পারে তখন তার অর্থ হবে দুঃখ-কষ্ট, অভাব-অনটন, দরিদ্রতা ইত্যাদি। আয়াতের অর্থ হল : অতঃপর আমি তাদেরকে অভাব অনটন দ্বারা পাকড়াও করেছি। অর্থাৎ, কষ্টে নিপতিত করলাম।

جَهْرَةً مُعَايَنَةً : এখানে قُلْ أَرَأَيْتَكُمْ إِنْ أَتَاكُمْ عَذَابُ اللَّهِ بَغْتَةً أَوْ جَهْرَةً هَلْ يُهْلَكُ إِلَّا الْقَوْمُ الظَّـالِمُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "হে নবী! তুমি বল, তোমরা কি লক্ষ কর নি? আল্লাহর শাস্তি অকস্মাৎ অথবা প্রকাশ্যে আপতিত হলে অনাচারী সম্প্রদায় ব্যতীত আর কারা ধ্বংস হবে?" -পারা – ৭, রুকূ – ১১

আবু উবায়দা র. جَهْرَةً এর তাফসীর مُعَايَنَةً দ্বারা করেছেন। অর্থাৎ, স্বচক্ষে দেখে, একেবারে প্রকাশ্যে।

الصُّوَرُ جَمَاعَةُ صُورَةٍ كَقَوْلِهِ سُورَةٌ وَسُوَرٌ : আবু উবায়দা র, বলেন যে, وَلَهُ الْمُلْكُ يَوْمَ يُنْفَخُ فِي الصُّورِ -পারা–৭, রুকূ – ১৫ আয়াতে الصُّوَرُ শব্দটি صُورَةٌ এর বহুবচন যেমনিভাবে سُورَةٌ এর বহুবচন হল سُوَرٌ

মোটকথা : যখন শিংগায় ফুঁৎকার দেয়া হবে তখন মৃত ব্যক্তিরা পূনরায় জীবিত হয়ে উঠবে।

কিন্তু সংখ্যাগরিষ্ঠ তাফসীরবিদ ও তত্ত্বজ্ঞানীদের অভিমত হচ্ছে, صور শব্দটি ওয়াও জযম সহকারে, এক প্রকার শিংগা যাতে কিয়ামতের দিন হযরত ইস্রাফীল আ. ফুঁৎকার দিবেন। আর সাথে সাথে সমস্ত সৃষ্টিজীব ধ্বংস হয়ে যাবে পুনরায় ফুঁৎকার দিলে সকল মাখলুক জীবিত হয়ে উঠবে। এতটুকুই বিশুদ্ধ হাদীস দ্বারা প্রমাণিত। সুতরাং বুঝা গেল صور শব্দটি একবচন, বহুবচন নয়। ইমাম বুখারী র. এ মতটিকেই প্রাধান্য দিয়েছেন। যেমন– তিনি কিতাবুর রিকাক এর অধীনে باب نفخ الصور নামে একটি স্বতন্ত্র অনুচ্ছেদ কায়েম করেছেন।

**আয়াতে কাসাসের অনুবাদ** : যে দিন শিংগায় ফুঁৎকার দেয়া হবে সেদিনকার কর্তৃত্ব তো তাঁরই। অর্থাৎ, বাহ্যিকভাবেও তাঁর কর্তৃত্ব প্রতিষ্ঠিত হবে। যেমন– আল্লাহ তা'আলার বাণীতে আছে- لِمَنِ الْمُلْكُ الْيَوْمَ لِلّٰهِ الْوَاحِدِ الْقَهَّارِ

مَلَكُوتٌ مُلْكٌ مِثْلُ رَهَبُوتٍ خَيْرٌ مِنْ رَحَمُوتٍ وَيَقُولُ تُرْهَبُ خَيْرٌ مِنْ أَنْ تُرْحَمَ : مَلَكُوتٌ শব্দটি مُلْكٌ এর অর্থে ব্যবহৃত হয়েছে অর্থাৎ, রাজত্ব, বাদশাহী, সর্বোচ্চ ক্ষমতা বা শক্তি। 'ওয়াও' এবং 'তা' বর্ণদ্বয় আতিশয্যের অর্থ দানের জন্য বৃদ্ধি করা হয়েছে। বিধায় مُلْكٌ অপেক্ষা مَلَكُوتٌ শব্দে বড়ত্ব বেশি পাওয়া যায় অর্থাৎ, সুপার পাওয়ার, বড় ক্ষমতা।

হযরত আল্লামা বদরুদ্দীন আইনী র. বলেন : قال المفسرون ملكوت كل شي معناه ملك كل شي اي هو مالك كل شيئ والمتصرف فيه علي حسب مشيته و مقتضي ارادته তাফসীরবিদগণ বলেন : مَلَكُوتٌ এর অর্থ হল مُلْكٌ অর্থাৎ, সবকিছুর মালিক এবং সবকিছুর উপর ইচ্ছা অনুযায়ী কর্তৃত্বকারী।

مِثْلُ رَهَبُوتٍ 'মীম' বর্ণটিতে যের ও পরের শব্দটির দিকে ইযাফত সহকারে হবে। অর্থাৎ, مَلَكُوتٌ শব্দটি رَهَبُوتٍ এর অনুরূপ ওযনে এসেছে।

অন্য কপিতে مثل 'মীম' বর্ণটিতে যবর এবং 'লাম' বর্ণটিতে দুই পেশ সহকারে এসেছে। এ সুরতে رَهَبُوتٌ শব্দটি পেশ যুক্ত হবে। তখন মূল ইবারত হবে : رهذا مثل يقال رَهَبُوتٌ خَيْرٌ مِنْ رَحَمُوتٍ اي رَهَبُوتٌ خَيْرٌ مِنْ رَحَمُوتٍ অর্থাৎ, ভয়-ভীতি, দয়া ও অনুকম্পার আশা অপেক্ষা উত্তম। وَيَقُولُ تُرْهَبُ خَيْرٌ مِنْ أَنْ تُرْحَمَ অর্থাৎ, তুমি বলছ যে, ভয় পাওয়া দয়া-অনুগ্রহ অপেক্ষা উত্তম। উল্লেখিত ইবারত দ্বারা উদ্দেশ্য হল একথা বুঝানো যে, رَحَمُوتٍ ও رَهَبُوتٍ মাসদারে মাজহুল ।

**সারকথা** : আল্লাহর শাস্তিকে ভয় করা তাঁর রহমতের আশা করা অপেক্ষা উত্তম। কেননা শাস্তির ভয়ে বান্দা আল্লাহর হুকুম আহকাম পালনে কষ্ট স্বীকার করবে। পক্ষান্তরে রহমতের আশাবাদী তার বিপরীত করবে। এখানে وَكَذٰلِكَ نُرِي إِبْرَاهِيمَ مَلَكُوتَ السَّمَاوَاتِ وَالْأَرْضِ وَلِيَكُونَ مِنَ الْمُوقِنِينَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে । অর্থাৎ, "আর (আমি যেমনিভাবে ইব্রাহীম আ. কে প্রতিমা পূজার ভ্রষ্টতা, মূর্খতা ও নির্বুদ্ধিতা দেখিয়েছি) তেমনিভাবে আমি ইব্রাহীম আ.কে আকাশ ও পৃথিবীর পরিচালনা ব্যবস্থা (রাজত্ব) দেখাই।" -পারা–৭, রুকু–১৫

جَنَّ أَظْلَمَ : হযরত ইবরাহীম আ. এর ঘটনা সম্পর্কে অবতীর্ণ আয়াত তথা فَلَمَّا جَنَّ عَلَيْهِ اللَّيْلُ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। যার অর্থ হল, "অতঃপর রাতের আঁধার যখন তাঁকে আচ্ছন্ন করে ফেলল"। -পারা–৭, রুকূ –১৫

অর্থাৎ, এই আয়াতে جن শব্দের অর্থ হল অন্ধকার করে দেয়া, অর্থাৎ, তার উপর রাত আবর্তিত হল বা ছেয়ে গেল।

حُسْبَانٌ مَرَامِيَ وَ رُجُومًا لِلشَّيَاطِينِ : يُقَالُ عَلَى اللّٰهِ حُسْبَانُهُ أَيْ حِسَابُهُ وَيُقَالُ حُسْبَانًا এখানে وَجَعَلَ اللَّيْلَ سَكَنًا وَالشَّمْسَ وَالْقَمَرَ حُسْبَانًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তিনিই বিশ্রামের জন্য রাত এবং গণনার জন্য সূর্য ও চন্দ্র কে সৃষ্টি করেছেন।"

يُقَالُ عَلَى اللّٰهِ حُسْبَانُهُ অর্থাৎ, বলা হয় আল্লাহর জিম্মায় তার حسبان তথা হিসাব-নিকাশ।

আল্লামা আখ্ফাশ সহ কিছুসংখ্যক তত্ত্বজ্ঞানীর অভিমত হচ্ছে যে, حسبان শব্দটি حساب এর বহুবচন যেমনিভাবে شــهبان শব্দটি شــهاب এর বহুবচন। সংখ্যাগরিষ্ঠ অভিধানবিদ ও অধিকাংশ তাফসীরবিদ বলেন যে, حـسبان শব্দটি نـصر বাবের মাসদার। আয়াতের তাৎপর্য হল : চন্দ্র সূর্যের জন্য আল্লাহ তা'আলা এমন এক অভিনব গতি সৃষ্টি করে দিয়েছেন। যার ফলে উভয়টি এক সুরক্ষিত নিয়মে চলাচল করছে। তিনি উভয়টির উদয় ও অস্তাচল এত সুনিপুনভাবে সৃষ্টি করেছেন যার মাধ্যমে মানবগোষ্ঠীর বছর, মাস ও ঘণ্টা নিরুপণ করতে পারে। গ্রীষ্ম, শীত, তথা সব ঋতুতেই গণনা করতে পারে।

وَيُقَالُ حُسْبَانًا مَرَامِيَ : বলা হয় যে, حُسْبَانًا এর অর্থ হল ছোট তীর, এটি حـسبانة এর বহুবচন। আর مَرَامِــيَ এটি مرمــي এর বহুবচন অর্থাৎ, তীর নিক্ষেপ করার যন্ত্র বা মাধ্যম, এখানে উদ্দেশ্য হল شــهاب তথা উল্কাপিণ্ড খসে পড়ে। যেমনটি সূরাতুল কাহফে বিবৃত হয়েছে وَيُرْسِلَ عَلَيْهَا حُسْبَانًا مِنَ الــسَّمَاءِ অর্থাৎ, আর তার (তোমার উদ্যানের) উপর আসমান হতে আগুনের উল্কাপিণ্ড প্রেরণ করবেন ফলে সকাল বেলায় তা উদ্ভিদ শুন্য হয়ে যাবে। -পারা- ১৫, রুকু-১৭

رُجُومًا لِلــشَّيَاطِينِ : উল্কা, পাথর ক্ষেপনাস্ত্র। এটি رجــم এর বহুবচন। মূলত এটি মাসদার। পরবর্তীতে প্রস্তরাঘাতে হত্যাকে ইসমরূপে رجم বলা হয়। যেমন- আল্লাহ তা'আলার বাণী : وَلَقَدْ زَيَّنَّا السَّمَاءَ الدُّنْيَا بِمَصَابِيحَ وَجَعَلْنَاهَا رُجُومًا لِلــشَّيَاطِينِ অর্থাৎ, "আমি নিকটবর্তী আকাশকে সুশোভিত করেছি প্রদীপমালা দ্বারা এবং সেগুলোকে করেছি শয়তানের প্রতি নিক্ষেপের উপকরণ।" -পারা-২৯, রুকু-১

مُسْتَقَرٌّ فِي الصُّلْبِ وَمُسْتَوْدَعٌ فِي الرَّحِمِ : উক্ত ইবারতে وَهُوَ الَّذِي أَنْشَأَكُمْ مِنْ نَفْسٍ وَاحِــدَةٍ فَمُــسْتَقَرٌّ وَمُــسْتَوْدَعٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "তিনিই তোমাদের একই ব্যক্তি (আদম আ.) হতে সৃষ্টি করেছেন (অতপর প্রজন্মধারা চালু করেছেন) এবং তোমাদের জন্য স্থায়ী ও অস্থায়ী বাসস্থান রয়েছে।" -পারা-৭, রুকূ - ১৮ যদিও এই আয়াতে مُــسْتَقَرٌّ ও مــستودع শব্দদ্বয়ের উদ্দেশ্য সম্পর্কে তাফসীরবিদদের বিভিন্ন মত রয়েছে। যথা -

مُسْتَقَرٌّ فِي الصُّلْبِ : এখানে مُــسْتَقَرٌّ হল পিতার মেরুদণ্ডে। আর এশব্দটি اســتقرار মাসদার হতে ইসমে জরফ, যার অর্থ হল অবস্থানস্থল, থাকার জায়গা। অনুরূপভাবে مُسْتَوْدَعٌ শব্দটি استيداع থেকে জরফের সীগা। যার অর্থ হল আমানত রাখার স্থান।

হযরত আবু উবাইয়দা র. বলেন : مُسْتَقَرٌّ দ্বারা উদ্দেশ্য হল, পিতার পিঠ বা মেরুদণ্ড আর مُــسْتَوْدَعٌ দ্বারা উদ্দেশ্য হল মায়ের জরায়ু।

মুহাম্মদ ইবনে হানাফিয়্যাহ র. এর হাদীস থেকে হযরত আবদ ইবনে হুমাইদ র. ও অনুরূপ বর্ণনা করেছেন। ইমাম বুখারী র. এর মতও এটিই। (ফাত্হুল বারী, কাসতাল্লানী)

আবার কেউ কেউ তার বিপরীত মন্তব্যও করেছেন। হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা, থেকে বর্ণিত আছে যে, مُسْتَقَرٌّ হল দুনিয়াতে আর مُــسْتَوْدَعٌ দ্বারা উদ্দেশ্য হল কবর, যাতে মানুষকে অস্থায়ীভাবে গচ্ছিত রাখা হয়। সারকথা হল : তোমাদেরকে সৃষ্টি করার পর একটা নির্দিষ্ট সময় পর্যন্ত দুনিয়াতে রাখেন। যেমন আল্লাহ তা'আলার বাণী :

وَلَكُمْ فِي الْأَرْضِ مُسْتَقَرٌّ وَمَتَاعٌ إِلَى حِــينٍ "অতঃপর মৃত্যুর পর কিয়ামত পর্যন্ত তোমাদেরকে কবরে রাখেন অনন্তর কিয়ামত দিবসে পুনরায় জীবিত করবেন।"

الْقِنْوُ الْعِذْقُ وَالاثْنَانِ قِنْوَانِ وَالْجَمَاعَةُ أَيْضًا قِنْوَانٌ مِثْلُ صِنْوٍ وَ صِنْوَانٍ : এখানে وَمِنَ النَّخْلِ مِنْ طَلْعِهَــا قِنْــوَانٌ دَانِيَــةٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "আর আমি খেজুর বৃক্ষের মাথি থেকে ঝুলন্ত গুচ্ছ সৃষ্টি করি।"

الْقِنْوُ এর অর্থ الْعِذْقُ অর্থাৎ, খেজুরের থোকা বা গুচ্ছ।

قِنْــوٌ এর দ্বি-বচন ও বহুবচন قِنْوَانٌ আসে। যেমনিভাবে صِنْوٍ এর বহুবচন صِنْوَانٍ আসে। আয়াতে কারীমায় قِنْوَان শব্দটি قنو এর বহুবচন।

বুখারী ৬৬৬ بَاب وَعِنْدَهُ مَفَاتِحُ الْغَيْبِ لَا يَعْلَمُهَا إِلَّا هُوَ

**২৩৭৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তাঁরই কাছে অদৃশ্যের চাবি বা ভাণ্ডার। তিনি ব্যতীত অন্য কেউ তা জানে না।" -পারা-৭, রুকু-১২

**ব্যাখ্যা :** مَفَاتِحُ শব্দটি এমন বহুবচন যাকে দ্বিতীয়বার বহুবচন বানানো সম্ভব নয়। একে আরবীতে جمع منتهي الجموع বলা হয়। এর একবচন কি? এ ব্যাপারে তাফসীরবিদগণের দুটি অভিমত পাওয়া যায়। যথা – (১) কতকের মতে مفتح 'মীম' বর্ণটি যের সহকারে। যার অর্থ হল চাবি। তখন উদ্দেশ্য হল, مفتح খোলার মাধ্যম- যন্ত্র বা চাবি। তাদের মতে مَفَاتِحُ الْغَيْبِ এর অর্থ হল অদৃশ্যের চাবি। এই সূরতে আয়াতের তাৎপর্য হল যে, সকল চাবি দ্বারা অদৃশ্যের তালা খোলা হয় তা আল্লাহ তা'আলার কর্তৃত্বাধীন। অর্থাৎ, তিনিই অদৃশ্যের জ্ঞানী, অন্য কেউ নয়। আরেকটি কিরাআত হল مَفَاتِيحُ الْغَيْبِ এই ছুরতে শব্দটি مفتاح এর বহুবচন। এটিও ইসমে আলা, যা মাধ্যম বা যন্ত্র বুঝায়।

**টীকা :** ইসমে আলার ওজন ৩টি যথা – مفعال، مفعلة، مفعل এর সবকটি মীম যের সহকারে।

(২) مَفَاتِحُ এটি مفتح ('মীমে' যবর সহকারে) এর বহুবচন। এই ছুরতে مفتح শব্দটি ইসমে জরফ হোক বা মীমে মাসদারী হোক উভয় ছুরতে অর্থ হল, ভাণ্ডার বা খাযানা, ইলম। যারা এ মতের প্রবক্তা তারা مَفَاتِحُ الْغَيْبِ এর তরজমা করেছেন- অদৃশ্যের ভাণ্ডার। এই ছুরতে আয়াতের তাৎপর্য হল–অদৃশ্যের সকল ভাণ্ডার কেবল আল্লাহর হাতেই। তাঁরই ইচ্ছাধীন, যাকে ইচ্ছা, যতটুকু ইচ্ছা দান করেন, জানিয়ে দেন। যেমন– আল্লাহ তা'আলার বাণী : وَإِنْ مِنْ شَيْءٍ إِلَّا عِنْدَنَا خَزَائِنُهُ وَمَا نُنَزِّلُهُ إِلَّا بِقَدَرٍ مَعْلُومٍ অর্থাৎ, "আমার কাছে প্রত্যেক বস্তুর ভাণ্ডার রয়েছে। আমি নির্দিষ্ট পরিমাণেই তা অবতারণ করি।" -পারা- ১৪, রুকু-২

حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ سَالِمِ بْنِ عَبْدِ اللَّهِ عَنْ أَبِيهِ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَفَاتِحُ الْغَيْبِ خَمْسٌ إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ وَيُنَزِّلُ الْغَيْثَ وَيَعْلَمُ مَا فِي الْأَرْحَامِ وَمَا تَدْرِي نَفْسٌ مَاذَا تَكْسِبُ غَدًا وَمَا تَدْرِي نَفْسٌ بِأَيِّ أَرْضٍ تَمُوتُ إِنَّ اللَّهَ عَلِيمٌ خَبِيرٌ

**১৫১.** আবদুল আযীয ইব্‌নে আবদুল্লাহ্ র..... সালিম ইব্‌নে আব্দুল্লাহ রা. তাঁর পিতা থেকে বর্ণনা করেছেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, অদৃশ্যের চাবি পাঁচটি– "কিয়ামতের জ্ঞান কেবল আল্লাহর কাছে রয়েছে, তিনি বৃষ্টি বর্ষণ করেন, এবং তিনি জানেন যা জরায়ুতে আছে, কেউ জানে না আগামীকাল সে কি অর্জন করবে এবং কেই জানে না কোন স্থানে তাঁর মৃত্যু ঘটবে। আল্লাহ্ সর্বজ্ঞ, সর্ববিষয়ে অবহিত।" ৩১ : ৩৪

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি ১৪১ নং পৃষ্ঠায় এসেছে এবং ৬৮১ নং পৃষ্ঠায় ও আসবে। হযরত ইমাম নাসাঈ র. নিজেও এই হাদীসটি রেওয়ায়াত করেছেন।

## بَاب قَوْلِه قُلْ هُوَ الْقَادِرُ عَلَى أَنْ يَبْعَثَ عَلَيْكُمْ عَذَابًا مِنْ فَوْقِكُمْ أَوْ مِنْ تَحْتِ أَرْجُلِكُمْ الْآيَةَ يَلْبِسَكُمْ يَخْلِطَكُمْ مِنْ الْالْتِبَاسِ يَلْبِسُوا يَخْلِطُوا شِيَعًا فِرَقًا

**২৩৭৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(হে নবী!) তুমি বলে দাও, তিনি (আল্লাহ) তোমাদের উর্ধ্বদেশ (আসমান) হতে কিংবা তলদেশ থেকে তোমাদের উপর শাস্তি প্রেরণ করতে সক্ষম।"

"তোমাদেরকে বিভিন্ন দলে বিভক্ত করতে এবং একদল অপর দলের সংঘর্ষের আস্বাদ গ্রহণ করাতে তিনি সক্ষম। দেখ, কী রূপ বিভিন্ন প্রকারের আয়াত বিবৃত করি যাতে তারা অনুধাবন করে।" ৬ : ৬৫, পারা –৭, রুকু-১৪

يَخْلِطَكُمْ শব্দটি الْالْتِبَاسِ থেকে উৎসারিত, يَلْبِسُوا তোমাদেরকে মিশ্রিত করে দিবেন, لَبِسُوا তারা মিশ্রিত হয়, شِيَعًا বিভিন্ন দলে।

এখানে أَوْ يَلْبِسَكُمْ شِيَعًا وَيُذِيقَ بَعْضَكُمْ بَأْسَ بَعْضٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

يلبسكم : হযরত আবু উবায়দা র. বর্ণনা করেন। يَلْبِسَكُمْ এর অর্থ হল, يَخْلِطَكُمْ এটি التباس থেকে নিষ্পন্ন। যার অর্থ হল, অস্পষ্ট হওয়া - সন্দেহপূর্ণ হওয়া, মিশ্রিত হওয়া।

يلبسوا : يخلطوا এর অর্থে এসেছে خلط মাসদার হতে। অর্থ হল, মিশ্রিত করা, নষ্ট করা।

شِيَعًا এটি র অর্থ হল فِرَقًا এটি فرقـــة এর বহুবচন। যার অর্থ হল, দল, গ্রুপ, পার্টি ইত্যাদি। অতএব এখন আয়াতের অনুবাদ হবে "তোমাদের বিভিন্ন দলে বিভক্ত করতে এবং একদলকে অপর দলের নিপীড়নের স্বাদ গ্রহণ করাতে তিনিই সক্ষম। অপর দিকে হাদীসে এসেছে : হযরত রাসূলে কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন : قال رسول الله صلى الله عليه وسلم ستفترق أمتي على ثلاث و سبعين فرقة كلها في النار إلا واحـــدة আমার উম্মত খুব শীঘ্রই ৭৩টি দলে বিভক্ত হয়ে পড়বে। যার সবগুলোই জাহান্নামী কেবল একটি দল ব্যতীত।

حَدَّثَنَا أَبُو النُّعْمَانِ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ عَمْرِو بْنِ دِينَارٍ عَنْ جَابِرٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمَّا نَزَلَتْ هَذِهِ الْآيَةُ قُلْ هُوَ الْقَادِرُ عَلَى أَنْ يَبْعَثَ عَلَيْكُمْ عَذَابًا مِنْ فَوْقِكُمْ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَعُوذُ بِوَجْهِكَ قَالَ أَوْ مِنْ تَحْتِ أَرْجُلِكُمْ قَالَ أَعُوذُ بِوَجْهِكَ أَوْ يَلْبِسَكُمْ شِيَعًا وَيُذِيقَ بَعْضَكُمْ بَأْسَ بَعْضٍ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْـــهِ وَسَلَّمَ هَذَا أَهْوَنُ أَوْ هَذَا أَيْسَرُ

১৫২. আবু নু'মান ..... জাবির ইব্নে আবদুল্লাহ্ রা. বলেছেন, যখন এই আয়াত قُلْ هُوَ الْقَادِرُ عَلَى أَنْ يَبْعَثَ عَلَيْكُمْ عَذَابًا مِـــنْ فَـــوْقِكُمْ নাযিল হল তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "আপনার কাছে আশ্রয় চাচ্ছি, আবার যখন أَوْ مِنْ تَحْتِ أَرْجُلِكُمْ অবতীর্ণ হল তখনও বললেন, আপনার কাছে আশ্রয় চাচ্ছি। যখন أَوْ يَلْبِسَكُمْ شِـــيَعًا وَيُذِيقَ بَعْضَكُمْ بَأْسَ بَعْــضٍ নাযিল হল রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এটা তুলনামূলকভাবে হাল্কা, তিনি هَذَا أَهْوَنُ কিংবা هَذَا أَيْسَرُ বলেছেন।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুত তাফসীরে ৬৬৬ পৃষ্ঠায় এসেছে এবং কিতাবুত তাওহীদে ১১০১ পৃষ্ঠায় আসবে। ইমাম নাসাঈ র.ও হাদীসটি রেওয়ায়াত করেছেন।

هذا أهون : কারণ, ফিৎনাগুলো হল, মাখলূকের পক্ষ থেকে। আর তাদের শাস্তি আল্লাহর আযাব অপেক্ষা সহজতর।

মুসলিম শরীফের হাদীসে আছে- سألت ربي ان لا يجعل بأس امتي بينهم فمنعنيهـــا : অর্থাৎ, আমি আমার রবের নিকট দরখাস্ত করেছিলাম আমার উম্মতের মধ্যে যেন পারস্পরিক লড়াই না হয়। তবে আল্লাহ তা'আলা আমার এ দোয়া কবূল করেন নি। আরেক হাদীসে আছে যখন এ আয়াত নাযিল হয়, তখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তাহলে এটি তথা পারস্পরিক লড়াই অবশ্যই হবে। আর এর ব্যাখ্যা এখনো বাস্তবায়িত হয় নি। তথা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর মুবারক জীবনে মুসলমানদের মধ্যে গৃহযুদ্ধ হয় নি। কিন্তু রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ভবিষ্যত বাণী বাস্তবায়িত হয়েছে তাঁর ইন্তিকালের পঁচিশ বছর হযরত আলী ও মুআবিয়া রা. এর মাঝে। তাঁদের মধ্যকার সে গৃহযুদ্ধকে ইতিহাসে সিফফীনের যুদ্ধ নামে অভিহিত করা হয়।

যখন أَوْ يَلْبِسَكُمْ شِيَعًا وَيُذِيقَ بَعْضَكُمْ بَأْسَ بَعْــضٍ এই আয়াত নাযিল হল তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন এটিই সহজ। কেননা সৃষ্টজীব কর্তৃক ফিৎনা-ফাসাদ ও কষ্ট-ক্লেশ আল্লাহ তা'আলার পাকড়াও ও শাস্তি অপেক্ষা অধিকতর সহজ ও সহনীয়।

## بَاب وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ

**২৩৭৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং তাদের ঈমানকে জুলুম দ্বারা কলুষিত করেনি।"৬ : ৮২

ইবারতটির মূলত ছিল- هذا باب في قوله تعالي و لم يلبسوا الخ

এখানে الَّذِينَ آمَنُوا وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ أُولَئِكَ لَهُمُ الْأَمْنُ وَهُمْ مُهْتَدُونَ (٨٢) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যারা ঈমান আনে এবং স্বীয় ঈমানকে শিরকের সাথে মিশ্রিত করেনি তাদের জন্যেই রয়েছে শান্তি এবং তারাই সুপথগামী। -পারা-৭, রুকু-১৫

উক্ত আয়াতে ظلم দ্বারা উদ্দেশ্য হল শিরক তথা আল্লাহর সাথে অংশী স্থাপন করা।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا ابْنُ أَبِي عَدِيٍّ عَنْ شُعْبَةَ عَنْ سُلَيْمَانَ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمَّا نَزَلَتْ وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ قَالَ أَصْحَابُهُ وَأَيُّنَا لَمْ يَظْلِمْ فَنَزَلَتْ إِنَّ الشِّرْكَ لَظُلْمٌ عَظِيمٌ

**১৫৩.** মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র...... আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. বলেন, যখন وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ আয়াত নাযিল হল, তখন তাঁর সাহাবাগণ বললেন, "জুলুম করেনি আমাদের মধ্যে এমন কে আছে?" এরপর নাযিল হল- إِنَّ الشِّرْكَ لَظُلْمٌ عَظِيمٌ – নিশ্চয় শিরক চরম জুলুম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুল ঈমানে ১০ পৃষ্ঠায় এবং কিতাবুল আম্বিয়ায় ৪৭৪ ও ৪৮৭ পৃষ্ঠায় এবং কিতাবুত্ তাফসীরে বর্ণনা করেছেন।

وَلَمْ يَلْبِسُوا : لبس 'লাম' বর্ণটি যবর সহকারে। বাবে ضرب থেকে। অর্থ হল মিশ্রিত করা, এমনভাবে মিশ্রিত করা যেন পার্থক্য করা না যায়। আর বাবে سمع থেকে অর্থ হল পরিধান করা। এর মাসদারের লামে পেশও হয়।

ظُلْم : ظُلْمএর অর্থ হল, কোন বস্তুকে যথাস্থানে না রাখা। এ অর্থ হিসাবে প্রত্যেক অন্যায়ই জুলুমের অন্তভূক্ত হবে। চাই তা ছোট হোক বা বড়।

**সাহাবায়ে কেরামের প্রশ্ন : রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জবাব**

যেহেতু আয়াতে কারীমায় ظُلْم শব্দটি নাকিরা (অনির্দিষ্ট) এবং নেতিবাচক বাক্যের অধীনে এসেছে। আর মূলনীতি হল, নাকিরা যখন নেতিবাচক বাক্যের অধীনে আসে তখন তা ব্যাপকতার অর্থ প্রদান করে। যার কারণে সাহাবায়ে কেরাম রা. ভীত সন্ত্রস্ত হয়ে পড়লেন যে, আম্বিয়া আ. ব্যতীত পৃথিবীতে কোন ব্যক্তিই তো জুলুম তথা সকল গুনাহ থেকে বেঁচে থাকতে পারে না। অপর দিকে لهم সর্বনামকে الامن শব্দের আগে উল্লেখ করা হয়েছে যা সীমাবদ্ধতার অর্থ প্রদান করে। যার ফলে আয়াতের অর্থ দাঁড়ালো الامن তথা নিরাপত্তা ও হেদায়েত কেবল ঐ সকল ব্যক্তির জন্যেই যারা স্বীয় ঈমানকে কোন অন্যায়ের সাথে মিশ্রিত করে নি। চাই তা ছোট হোক বা বড়। অর্থাৎ, কোন গুনাহই করেনি। এরই ভিত্তিতে সাহাবায়ে কেরাম প্রশ্ন করলেন اينا لم يظلم অর্থাৎ, আমাদের মধ্যে এমন কে আছে যার কোন গুনাহ হয়নি? তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উত্তর দিলেন : আয়াতে ظلم শব্দের তানভীনটি تعظيم তথা বড় বুঝানোর জন্য এসেছে। যদ্বারা উদ্দেশ্য হল শিরক। যেমন আল্লাহ তা'আলার বাণী إِنَّ الشِّرْكَ لَظُلْمٌ عَظِيمٌ যাতে শিরককে ظُلْمٌ عَظِيمٌ তথা বড় জুলম বলা হয়েছে।

এখন প্রশ্ন হল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যে ظُلْمٌ এর তানভীনকে বড়ত্ব বা মারাত্মকতা প্রকাশক ধরে ظُلْمٌ এর তাফসীর ظُلْمٌ عَظِيمٌ তথা শিরক দ্বারা করেছেন তার কি কোন নিদর্শন আছে? হযরত কাসিম নানুতবী র. থেকে

বর্ণিত আছে যে, আয়াতেই তার নিদর্শন বিদ্যমান রয়েছে। আর তা হল, আয়াতে কারীমায় لَمْ يَلْبِسُوا। শব্দটি لم يخلطوا। তথা 'মিশ্রিত করেনি' অর্থে ব্যবহৃত হয়েছে। আর মিশ্রিতকরণ সেখানেই সম্ভব যেখানে দুটি জিনিস একই পাত্রে থাকে। বস্তুত : যিনা, চুরি, সিনেমা দর্শন ইত্যাদি পাপাচার বাহ্যিক অঙ্গ প্রত্যঙ্গের দ্বারা সংঘটিত হয় আর ঈমানের জায়গা হচ্ছে অন্তর বা ক্বলব যা আভ্যন্তরীণ। সুতরাং বুঝা গেল দুইটির পাত্র ভিন্ন ভিন্ন। যদি উভয়টির জায়গা এক হত (যেমন : শরবত তখনই হয় যখন পানি, চিনি মিশ্রিত হয়ে একাকার হয়ে যায়, পার্থক্য করা যায় না।) তবেই ঈমান ও গুনাহ মিশ্রিত হত। অতএব জুলুম দ্বারা বাহ্যিক পাপাচার অর্থ নিলে ঈমানের সাথে মিশ্রিত হতে পারছে না। বরং শিরক ও কুফর অর্থ করলে মিশ্রিতকরণ সম্ভব। কারণ উভয়টির স্থান এক।

**সারকথা :** আয়াত দ্বারা বুঝা যায়, যে ব্যক্তি স্বীয় ঈমানের সাথে শিরক মিশ্রিত করবে অর্থাৎ, আল্লাহ তা'আলার সকল পূর্ণাংগ গুণাবলী মেনে নেয়া সত্ত্বে আল্লাহ ভিন্ন কাউকে সে সকল গুণাবলীর কোন একটি গুণের অধিকারী মনে করবে (যেমন- কাউকে অদৃশ্যের জ্ঞানী, সর্বত্র বিরাজমান ইত্যাদি মনে করা) তবে সে ঐ আমান ও ঈমান থেকে বেরিয়ে যাবে।

## بَاب قَوْلِه وَيُونُسَ وَلُوطًا وَكُلًّا فَضَّلْنَا عَلَى الْعَالَمِينَ

**২৩৭৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আর আমি ইউনুস এবং লূত আ. কে সুপথ প্রদর্শন করেছি এবং সকলকে বিশ্ববাসীর উপর শ্রেষ্ঠত্ব দান করেছি।" (অর্থাৎ, তাদেরকে আল্লাহ তা'আলা স্ব-স্ব যুগের সকল মানুষের উপর শ্রেষ্ঠত্ব দিয়েছিলেন।) এখানে

وَوَهَبْنَا لَهُ إِسْحَاقَ وَيَعْقُوبَ كُلًّا هَدَيْنَا وَنُوحًا هَدَيْنَا مِنْ قَبْلُ وَمِنْ ذُرِّيَّتِهِ دَاوُدَ وَسُلَيْمَانَ وَأَيُّوبَ وَيُوسُفَ وَمُوسَى وَهَارُونَ وَكَذَلِكَ نَجْزِي الْمُحْسِنِينَ (٨٤) وَزَكَرِيَّا وَيَحْيَى وَعِيسَى وَإِلْيَاسَ كُلٌّ مِنَ الصَّالِحِينَ (٨٥) وَإِسْمَاعِيلَ وَالْيَسَعَ وَيُونُسَ وَلُوطًا وَكُلًّا فَضَّلْنَا عَلَى الْعَالَمِينَ (٨٦)

আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

অনুবাদ : এবং আমি তাঁকে (ইব্রাহীম আ. কে) দান করেছিলাম ইসহাক ও ইয়াকুব এবং এদের প্রত্যেককে সুপথে পরিচালিত করেছিলাম। পূর্বে নূহকেও সুপথে পরিচালিত করেছিলাম এবং তার বংশধর দাউদ, সুলায়মান, আইয়ুব, ইউনুস, মূসা ও হারুনকেও আর এভাবেই আমি পুরুস্কৃত করি সৎকর্মপরায়ণদের এবং যাকারিয়া, ইয়াহইয়া, ঈসা এবং ইলিয়াসকেও সৎপথে পরিচালিত করেছিলাম। তারা সবাই পুণ্যবানদের অন্তর্ভুক্ত ছিল। ইসমাঈল, ইয়াসা' ইউনুস ও লূতকে এবং প্রত্যেককে শ্রেষ্ঠত্ব দান করেছিলাম বিশ্ববাসীর উপর (স্ব স্ব যুগে) ।-পারা -৭, রুকু-১৬

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا ابْنُ مَهْدِيٍّ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ قَتَادَةَ عَنْ أَبِي الْعَالِيَةِ قَالَ حَدَّثَنِي ابْنُ عَمِّ نَبِيِّكُمْ يَعْنِي ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا يَنْبَغِي لِعَبْدٍ أَنْ يَقُولَ أَنَا خَيْرٌ مِنْ يُونُسَ بْنِ مَتَّى

১৫৪. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র...... ইব্‌নে আব্বাস রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন. তিনি বলেছেন, "আমি ইউনুস ইব্‌নে মাত্তা থেকে উত্তম" এ উক্তি করা কোন বান্দার জন্যে উচিত নয়।

এটি নাজায়েয হওয়ার কারন সম্পূর্ণ স্পষ্ট। কারণ, উম্মতের কারো জন্য নিজেকে কোন নবী অপেক্ষা উত্তম বলা না জায়েয। এটা অকাট্যভাবে প্রমাণিত।

২। কোন বান্দার জন্য এরূপ বলা অনুচিৎ যে, আমি ( অর্থাৎ, হযরত রাসূলে কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ) হযরত ইউনুস ইবনে মাত্তা অপেক্ষা শ্রেষ্ঠ। হাদীস শরীফের এই অর্থটিই অগ্রগণ্য ও স্পষ্টতর।

**একটি প্রশ্ন ও এর নিরসন**

**প্রশ্ন :** দ্বিতীয় অর্থের উপর প্রশ্ন জাগে যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হলেন সর্বশ্রেষ্ঠ নবী। আবার নবীদের মাঝে একজনকে অপরজনের উপর শ্রেষ্ঠত্বদান কুরআনে কারীম দ্বারা প্রমাণিত যেমন- تِلْكَ الرُّسُلُ فَضَّلْنَا بَعْضَهُمْ عَلَى بَعْضٍ। সাথে সাথে হাদীস শরীফে বর্ণিত আছে, انا سيد ولد ادم ولا فخر এতদসত্ত্বেও উপরোক্ত হাদীসে নিষেধ করা হল কেন?

**উত্তর : ১।** নিষেধাজ্ঞার হাদীসটি শ্রেষ্ঠত্বের বিবরণ আসার পূর্বেকার। বিধায় নিষেধাজ্ঞামূলক হাদীসটি রহিত হয়ে গেছে।

২। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বীয় বিনয় প্রকাশার্থে নিষেধ করেছেন।

৩। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বীয় উম্মতকে সতর্ক করে দিয়েছেন যে, মাছের ঘটনায় প্রভাবান্বিত হয়ে কেউ যেন নবীর শানে বেয়াদবী না করে বসে। কেননা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বয়ং এরূপ মন্তব্য করেছেন। তাই অন্যের জন্য শ্রেষ্ঠত্বের দাবী করা কি করে জায়েয ও সমীচীন? ইত্যাদি।

**حَدَّثَنَا** آدَمُ بْنُ أَبِي إِيَاسٍ حَدَّثَنَا شُعْبَةُ أَخْبَرَنَا سَعْدُ بْنُ إِبْرَاهِيمَ قَالَ سَمِعْتُ حُمَيْدَ بْنَ عَبْدِ الرَّحْمَنِ بْنِ عَوْفٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا يَنْبَغِي لِعَبْدٍ أَنْ يَقُولَ أَنَا خَيْرٌ مِنْ يُونُسَ بْنِ مَتَّى

**১৫৫.** আদম ইব্‌নে আবু আয়াস র...... আবু হোরায়রা রা. নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন, তিনি বলেছেন, "আমি ইউনুস ইবনে মাত্তা আ. থেকে উত্তম" এই উক্তি করা কারো জন্যে উচিত নয়।

**ব্যাখ্যা :** পূর্বোক্ত হাদীসে করা হয়েছে। সেখানে দ্রষ্টব্য।

## بَاب قَوْلِهِ أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ

**২৩৭৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এরা (নবীগণ) এমন ছিলেন, যাদেরকে আল্লাহ তা'আলা সুপথ প্রদর্শন করেছিলেন। অতএব তুমিও তাদের পথ অনুসরণ কর।" ৬ : ৯০

**উল্লেখিত আম্বিয়া আ.**

এই ষোল নং রুকুর আয়াতে আল্লাহ তা'আলা আঠারজন নবীর নাম উল্লেখ করেছেন। যথা- ১. হযরত ইব্রাহীম ২. হযরত ইসহাক ৩. হযরত ইয়াকূব ৪. হযরত নূহ ৫. হযরত দাউদ ৬. হযরত সুলায়মান ৭. হযরত আইয়ুব ৮. হযরত ইউসুফ ৯. হযরত মূসা ১০. হযরত হারুন ১১.হযরত যাকারিয়া ১২. হযরত ইয়াহইয়া ১৩. হযরত ঈসা ১৪. হযরত ইলিয়াস ১৫. হযরত ইসমাঈল ১৬. হযরত ইয়াসা' ১৭. হযরত ইউনুস ১৮. হযরত লূত আ.।

কুরআনে কারীমে উপরোক্ত আঠারজন সহ আরো সাত জনের নাম উল্লেখ করা হয়েছে। যথা -

১. হযরত আদম ২. হযরত ইদ্‌রীস ৩. হযরত শুয়াইব ৪. হযরত সালিহ ৫. হযরত হুদ ৬. হযরত যুলকিফল ৭. হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। সর্বমোট ২৫ জনের নাম বিধৃত হয়েছে। যদ্বারা একথা বুঝানো উদ্দেশ্য যে, সমস্ত আম্বিয়া আ. আকিদা-বিশ্বাস ও দীনের মৌলিক নীতিমালায় এক ছিলেন, যাতে কোন বিধান রহিত হয়নি। তবে তারা শরীয়তের ক্ষেত্রে ছিলেন ভিন্ন ভিন্ন। প্রত্যেকেই স্বতন্ত্র শরীয়তের অধিকারী ছিলেন। যেমন আল্লাহ তা'আলা ইরশাদ করেন- لِكُلٍّ جَعَلْنَا مِنْكُمْ شِرْعَةً وَمِنْهَاجًا (অর্থাৎ, তোমাদের প্রত্যেকের জন্য শরীয়ত ও স্পষ্ট পথ নির্ধারণ করে দিয়েছি।) অতএব উল্লেখিত أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ আয়াতে দীনের মৌলিক নীতির অনুসরণ করতে বলা হয়েছে। তাদের শরীয়তের অনুসরণ করা উদ্দেশ্য নয়।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ أَخْبَرَنِي سُلَيْمَانُ الْأَحْوَلُ أَنَّ مُجَاهِدًا أَخْبَرَهُ أَنَّهُ سَأَلَ ابْنَ عَبَّاسٍ أَفِي ص سَجْدَةٌ فَقَالَ نَعَمْ ثُمَّ تَلَا وَوَهَبْنَا لَهُ إِسْحَاقَ وَيَعْقُوبَ إِلَى قَوْلِهِ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ ثُمَّ قَالَ هُوَ مِنْهُمْ

**১৫৬.** ইবরাহীম ইব্‌নে মূসা - মুজাহিদ ইব্‌নে আব্বাস রা. কে জিজ্ঞেস করেছিলেন যে, সূরা-সোয়াদে সেজদা আছে কিনা। তিনি উত্তরে বললেন, হ্যাঁ আছে। এরপর এই আয়াত তিলাওয়াত করলেন- وَوَهَبْنَا لَهُ إِسْحَاقَ وَيَعْقُوبَ إِلَى قَوْلِهِ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ তারপর বললেন , তিনি অর্থাৎ, দাউদ আ. তাঁদের অন্তর্ভুক্ত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হল, হাদীসের শেষাংশে। এই অধ্যায়ে হাদীসটি ৬৬৬ পৃষ্ঠায় এসেছে এবং ৭০৯ নং পৃষ্ঠায় আসবে।

وزَادَ يَزِيدُ بْنُ هَارُونَ وَمُحَمَّدُ بْنُ عُبَيْدٍ وَسَهْلُ بْنُ يُوسُفَ عَنْ الْعَوَّامِ عَنْ مُجَاهِدٍ قُلْتُ لِابْنِ عَبَّاسٍ فَقَالَ نَبِيُّكُمْ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِمَّنْ أُمِرَ أَنْ يَقْتَدِيَ بِهِمْ

ইয়াযীদ ইব্‌নে হারুন, মুহাম্মদ ইব্‌নে উবায়দ এবং সাহল ইব্‌নে ইউসুফ আওয়াম থেকে তিনি মুজাহিদ থেকে একটু অতিরিক্ত বর্ণনা করেছেন, মুজাহিদ বললেন যে, আমি ইব্‌নে আব্বাস রা. - কে জিজ্ঞেস করেছিলাম, এরপর তিনি বললেন, যাদের অনুসরণ করতে নির্দেশ করা হয়েছে তোমাদের নবী তাঁদের অন্তর্ভুক্ত।

**ব্যাখ্যা :** الْعَوَّامِ : ওয়াও বর্ণটিতে তাশদীদ। ابن حوشب : হা বর্ণে যবর, 'ওয়াও' সাকিন, 'শীনে' যবর। তিনি হলেন ইবনে হাওশাব অর্থাৎ, ইমামুত্ তাফসীর মুজাহিদ ইবনে জাবর এর পূর্বোক্ত রেওয়ায়াত যা সুলায়মান আহওয়াল থেকে বর্ণিত, তাতে আওয়াম ইবনে হাওশাব সূত্রে মুজাহিদ র. থেকে ইয়াযীদ ইবনে হারুন, মুহাম্মদ ইবনে উবাইদ, সাহল ইবনে ইউসুফ উক্ত শব্দগুলো বৃদ্ধি করেছেন।

১.রাবী ইয়াযীদ ইবনে হারুন। তাঁর রেওয়ায়াত মুহাদ্দিস ইসমাঈলী র.মওসূল আকারে উল্লেখ করেছেন।

২. আর দ্বিতীয় রাবী মুহাম্মদ ইবনে উবাইদ র.। তাঁর রেওয়ায়াত স্বয়ং ইমাম বুখারী র. সূরা ছোয়াদের তাফসীরে ৭০৯ পৃষ্ঠায় উল্লেখ করেছেন।

৩. তৃতীয় রাবী সাহল ইবনে ইউনুস আনমাতী । তাঁর রেওয়ায়াত কিতাবুল আম্বিয়ায় ৪৮৬ পৃষ্ঠায় মুত্তাসিল আকারে উল্লেখ করেছেন।

## بَاب قَوْلِهِ وَعَلَى الَّذِينَ هَادُوا حَرَّمْنَا كُلَّ ذِي ظُفُرٍ وَمِنْ الْبَقَرِ وَالْغَنَمِ حَرَّمْنَا عَلَيْهِمْ شُحُومَهُمَا الْآيَةَ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كُلَّ ذِي ظُفُرٍ الْبَعِيرُ وَالنَّعَامَةُ الْحَوَايَا الْمَبْعَرُ وَقَالَ غَيْرُهُ هَادُوا صَارُوا يَهُودًا وَأَمَّا قَوْلُهُ هُدْنَا تُبْنَا هَائِدٌ تَائِبٌ

**২৩৭৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী "এবং আমি ইয়াহুদীদের উপর নখবিশিষ্ট সমস্ত পশু নিষিদ্ধ করেছিলাম। গরু ও ছাগলের চর্বিও তাদের উপর নিষিদ্ধ করেছিলাম তবে ঐগুলোর পিঠের অথবা অন্ত্র কিংবা অস্থিলগ্ন চর্বি নিষিদ্ধ ছিলনা। তাদের অবাধ্যতার কারণে আমি তাদেরকে এ শাস্তি দিয়েছিলাম। আর আমি নিশ্চয়ই সত্যবাদী।"-পারা-৮ রুকূ ৫

وَقَالَ ابْنُ عَبَّاسٍ كُلَّ ذِي ظُفُرٍ الْبَعِيرُ وَالنَّعَامَةُ অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা. বলেন, প্রত্যেক নখযুক্ত পশু দ্বারা উদ্দেশ্য হল উট ও উট পাখি। এ উক্তিটি কয়েকটি সূত্রে বর্ণিত হয়েছে। যেমন- হযরত ইবনে জারীর র. আলী ইবনে আবু তালহা সূত্রে হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেছেন। ইবনে আবু নাজীহ র. মুজাহিদ র. সূত্রে ইবনে আব্বাস রা. থেকে অনুরূপ বর্ণনা করেছেন। (উমদাতুল কারী)

ইবনে আবু হাতিম সাঈদ ইবনে জুবাইর সূত্রে ইবনে আব্বাস রা. থেকে রেওয়ায়াত করেছেন- قال كل ذي ظفر هو الذي ليس بمنفرج الاصابع يعني ليس بمشقوق الاصابع منها الابل والنعامة :

الْمَبْعَرُ : الْحَوَايَا الْمَبْعَرُ এটি حوية এর বহুবচন যা حوي এর স্ত্রীলিংগ। অর্থ হল অন্ত্র, নাড়িভূড়ি। الْحَوَ : মীমে যবর সহকারে। তার বহুবচন হল مباعر । অর্থ হল, গোবর বের হওয়ার অঙ্গ, অন্ত্র, নাড়িভূড়ি। আর সাঈদ ইবনে জুবাইর র. বলেন, الْحَوَايَا এর অর্থ নাড়িভূড়ি- অন্ত্র। ইত্যাদি।-ফাতহ

وَقَالَ غَيْرُهُ هَادُوا صَارُوا يَهُودًا وَأَمَّا قَوْلُهُ هُدْنَا تُبْنَا هَائِدٌ تَائِبٌ : হযরত ইবনে আব্বাস রা. ব্যতীত অন্যরা বলেন, هَادُوا এর অর্থ হল তারা ইয়াহুদী হয়ে গেছে। আর আল্লাহ তা'আলার বাণী هُدْنَا এর অর্থ হল تُبْنَا । সূরা আ'রাফের انا هدنا اليك আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আমি তোমাদের দিকে প্রত্যাবর্তন করলাম।" -পারা-৯, রুকু-৯ মূলত এ শব্দটি من نصر هاد يهود هودا থেকে আসে। যার অর্থ হল তাওবা করা, ফিরে আসা। ইয়াহুদীরা যেহেতু গো-বৎসের উপাসনা থেকে তাওবা করে ছিল সেহেতু তাদেরকে ইয়াহুদী বলা হয়। সেখান থেকেই هَادُوا অর্থ করা হয়-তারা ইয়াহুদী হয়ে গেছে। আর এই هود মাসদার থেকে ইসমে ফায়েল আসে هائد অর্থ তওবাকারী।

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ خَالِد حَدَّثَنَا اللَّيْثُ عَنْ يَزِيدَ بْنِ أَبِي حَبِيب قَالَ عَطَاءٌ سَمِعْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قَاتَلَ اللَّهُ الْيَهُودَ لَمَّا حَرَّمَ اللَّهُ عَلَيْهِمْ شُحُومَهَا جَمَلُوهُ ثُمَّ بَاعُوهُ فَأَكَلُوهَا وَقَالَ أَبُو عَاصِم حَدَّثَنَا عَبْدُ الْحَمِيدِ حَدَّثَنَا يَزِيدُ كَتَبَ إِلَيَّ عَطَاءٌ سَمِعْتُ جَابِرًا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِثْلَهُ

১৫৭.আমর ইবনে খালিদ..জাবির ইবনে আবদুল্লাহ রা. বলেন,আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বলতে শুনেছি,আল্লাহ ইয়াহুদীদেরকে ধংস করুন,আল্লাহ যখন তাদের উপর চর্বি হারাম করলেন তখন তারা এগুলোকে গালাল অতপর বিক্রি করে (মূল্য) খেল (গ্রাস করল)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি কিতাবুর বুয়ু'র শেষে ২৯৮ পৃষ্ঠায় এসেছে। সেখানে পরিপূর্ণভাবে ইমাম বুখারী র. বর্ণনা করেছেন। তাছাড়া ইমাম মুসলিম র. সহ অনেক মুহাদ্দিস হাদীসটি রেওয়ায়াত করেছেন।

جَمَلُوهُ : এটি من نصر جملا থেকে এবং تفعيل ও افعال থেকেও আসে। অর্থ হল বিগলিত করা। যেমনিভাবে কিতাবুল বুয়ূ'র ২৯৮ পৃষ্ঠায় جَمَلُوهُ এর পরিবর্তে اجملوه শব্দ এসেছে। তাছাড়া আল্লামা কাসতাল্লানী র. جَمَلُوهُ এর অর্থ করেছেন اذابوا শব্দ দ্বারা অর্থাৎ, বিগলিত করা।

وَقَالَ أَبُو عَاصِم حَدَّثَنَا عَبْدُ الْحَمِيدِ حَدَّثَنَا يَزِيدُ كَتَبَ إِلَيَّ عَطَاءٌ سَمِعْتُ جَابِرًا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِثْلَهُ

"আবু আসিম বলেন,আবদুল হামীদ আমাদের বর্ণনা করেছেন,তিনি বলেছেন,ইয়াযীদ আমাদের বর্ণনা করেছেন,আতা আমার নিকট লিখেছেন, আমি জাবির রা. কে বলতে শুনেছি, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করতে অনুরূপ।"

অর্থাৎ, আবু আসিম (আযযাহ্হাক আননাবীল ইমাম বুখারীর শায়খ) বর্ণনা করেন যে, আমাদেরকে আব্দুল হামীদ ইবনে জা'ফর আনসারী হাদীস বর্ণন করেছেন, তিনি বলেন, আমাদেরকে ইয়াযীদ ইবনে হাবীব মিসরী বর্ণনা করেছেন যে, আতা ইবনে আবু রাবাহ আমাকে লিখেছেন, আমি হযরত জাবির ইবনে আব্দুল্লাহ রা. থেকে শুনেছি। আর তিনি হযরত নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে অনুরূপ হাদীস শুনেছেন। আর এই মন্তব্যটি হুবহু بيع الميتـــة والاصنام অনুচ্ছেদে এসেছে।

## بَاب قَوْلِهِ وَلَا تَقْرَبُوا الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ

**২৩৭৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলা বাণী : "অশ্লীল ও অন্যায় কাজের নিকটেও যাবে না। চাই তা প্রকাশ্যে হোক কিংবা গোপনে।" অর্থাৎ, প্রত্যেক গর্হিত কাজ হারাম, চাই তা যিনা হোক বা হস্তমৈথুন, মানুষ তা জানতে পারুক বা না পারুক।" -পারা-৮, রুকূ ৬, ৬ : ১৫১

الْفَوَاحِشَ : এটি فاحشة এর বহুবচন। আর فحش এবং فحشاء فاحـــشة সবকটির অর্থ একই অর্থাৎ, যিনা, ব্যভিচার। এর বিস্তারিত ব্যাখ্যা জানতে জালালাইনের ব্যাখ্যাগ্রন্থ ফয়যুল ইমামাইন এর ৮ম পারা দেখা যেতে পারে।

**حَدَّثَنَا** حَفْصُ بْنُ عُمَرَ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَمْرٍو عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَا أَحَدَ أَغْيَرُ مِنْ اللَّهِ وَلِذَلِكَ حَرَّمَ الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ وَلَا شَيْءَ أَحَبُّ إِلَيْهِ الْمَدْحُ مِنْ اللَّهِ وَلِذَلِكَ مَدَحَ نَفْسَهُ قُلْتُ سَمِعْتَهُ مِنْ عَبْدِ اللَّهِ قَالَ نَعَمْ قُلْتُ وَرَفَعَهُ قَالَ نَعَمْ وَكِيلٌ حَفِيظٌ وَمُحِيطٌ بِهِ قُبُلًا جَمْعُ قَبِيلٍ وَالْمَعْنَى أَنَّهُ ضُرُوبٌ لِلْعَذَابِ كُلُّ ضَرْبٍ مِنْهَا قَبِيلٌ زُخْرُفَ الْقَوْلِ كُلُّ شَيْءٍ حَسَّنْتَهُ وَوَشَّيْتَهُ وَهُوَ بَاطِلٌ فَهُوَ زُخْرُفٌ وَحَرْثٌ حِجْرٌ حَرَامٌ وَكُلُّ مَمْنُوعٍ فَهُوَ حِجْرٌ مَحْجُورٌ وَالْحِجْرُ كُلُّ بِنَاءٍ بَنَيْتَهُ وَيُقَالُ لِلْأُنْثَى مِنْ الْخَيْلِ حِجْرٌ وَيُقَالُ لِلْعَقْلِ حِجْرٌ وَحِجًى وَأَمَّا الْحِجْرُ فَمَوْضِعُ ثَمُودَ وَمَا حَجَّرْتَ عَلَيْهِ مِنْ الْأَرْضِ فَهُوَ حِجْرٌ وَمِنْهُ سُمِّيَ حَطِيمُ الْبَيْتِ حِجْرًا كَأَنَّهُ مُشْتَقٌّ مِنْ مَحْطُومٍ مِثْلُ قَتِيلٍ مِنْ مَقْتُولٍ وَأَمَّا حَجْرُ الْيَمَامَةِ فَهُوَ مَنْزِلٌ

**১৫৮.** হাফ্স ইব্নে উমর র...... আবদুল্লাহ্ ইব্নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, হারাম কাজে মুমিনদেরকে বাধা দানকারী আল্লাহর চেয়ে অধিক কেউ নেই, এজন্যই প্রকাশ্য-অপ্রকাশ্য সকল অশ্লীলতা হারাম করেছেন, আল্লাহর স্তুতি প্রকাশ করার চেয়ে প্রিয় তাঁর কাছে অন্য কিছু নেই, সেজন্যেই আল্লাহর আপন প্রশংসা নিজেই করেছেন।

আমর ইব্নে মুররাহ র. বলেন, আমি আবু ওয়ায়েলকে জিজ্ঞেস করলাম, আপনি কি তা আবদুল্লাহ্ ইব্নে মাসউদ রা.থেকে শুনেছেন? তিনি বললেন, হ্যাঁ। আমি বললাম, এটাকে কি তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বাণী হিসেবে বর্ণনা করেছেন? তিনি বলেন, হ্যাঁ।

ইমাম বুখারী র. বলেন, وَكِيلٌ – রক্ষক ও বেষ্টনকারী। قُبُلًا – একবচনে قَبِيلٍ। অর্থাৎ, শাস্তি বহু প্রকারের, এগুলোর এক একটি এক এক قَبِيلٌ বা প্রকার। زُخْرُفَ – বাতিল ও ভিত্তিহীন কথাকে সুন্দর ও অলংকৃত করে প্রকাশ করলে তাকে বলা হয় زُخْرُفٌ وَحَرْثٌ حِجْرٌ – হারাম, প্রত্যেক নিষিদ্ধ বস্তুকে – حِجْرٌ مَحْجُورٌ – বলা হয়। আবার নির্মিত ঘরও الْحِجْرُ মাদী ঘোড়াকেও حِجْرٌ বলা হয়। আকল বা বুদ্ধি-বিবেচনাকেও حِجْرٌ وَحِجًى বলা হয়। আর الْحِجْرُ নামক স্থানে হচ্ছে সামূদ গোত্রের স্থান, ভূমির যে অংশকে তুমি নিষিদ্ধ ও সংরক্ষি ঘোষণা করেছ তার নাম حِجْرٌ। এজন্যে বায়তুল্লাহ্ শরীফের হাতীম নামক অংশকে حِجْرًا বলা হয়। যেন এটি مَحْطُومٍ থেকে নিষ্পন্ন, যেমন قَتِيلٍ শব্দটি مَقْتُولٍ থেকে গৃহীত। حَجْرُ الْيَمَامَةِ হচ্ছে একটি মনজিল বা ছোট্ট ঘর।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. উক্ত অধ্যায়ে ৬৬৭ পৃষ্ঠায় বর্ণনা করেছেন এবং শীঘ্রই ৬৬৮ পৃষ্ঠায় আসবে। আর ইমাম মুসলিম র. তওবা অনুচ্ছেদে এবং ইমাম তিরমিযী প্রমুখ অনুরূপ হাদীস বর্ণনা করেছেন।

اغير : এটি سمع থেকে অন্যের তুলনায় শ্রেষ্ঠত্বজ্ঞাপক শব্দ। غار يغار غيرة (بفتح الغين) অর্থ হল, আত্মমর্যাদায় আঘাত লাগা, আত্মমর্যাদাবোধ জেগে উঠা। غيرة (بفتح الغين) 'গাইন' বর্ণ যবর সহকারে। সৃষ্টজীবের বেলায় অর্থ হল, গর্ববোধ, আত্মসম্মানবোধ। আর স্রষ্টার বেলায় অর্থ হল মুমিনের উপরে হারামকৃত বিষয় সম্পাদন করতে তাকে আল্লাহ কর্তৃক নিষেধকরণ - হারামকরণ। - কাসতাল্লানী

ما حـــرم الله : বুখারী শরীফ : ২/৭৮৬ আল্লাহ তা'আলার আত্মমর্যাদাবোধের তাৎপর্য হল, বান্দা কোন গোনাহে লিপ্ত হোক তা পছন্দ না করা।

উপরোক্ত ব্যাখ্যার আলোকে এ বিষয়টি সুস্পষ্ট হয়ে গেল যে, সমস্ত বড় বড় গুনাহ ও নিষিদ্ধ বিষয়সমূহ ফাহিশা তথা অশ্লীল কাজের অন্তর্ভুক্ত। চাই তা কথার সাথে সম্পৃক্ত হোক বা কাজের সাথে। প্রকাশ্যে হোক বা গোপনে যেমন অন্তর দ্বারা হিংসা, বিদ্বেষ, লোভ ইত্যাদি পোষণ করা।

وَهُوَ عَلَي كُلِّ شَيْئٍ وَّكِيْلٌ : وَكِيلٌ حَفِيظٌ وَمُحِيطٌ بِهِ قال ابو عبد الله : আবু আব্দুল্লাহ অর্থাৎ, ইমাম বুখারী র. বলেন যে, আয়াতে وكيل শব্দের অর্থ হল حَفِيظٌ তথা রক্ষক। وَمُحِـــيطٌ بِـــهِ তত্ত্বাবধায়ক। অর্থাৎ, আর তিনিই (আল্লাহ) সবকিছুর রক্ষক, তত্ত্বাবধায়ক। বেষ্টনকারী অর্থাৎ, কোন কিছুই তার ইলম বহির্ভূত নয়। -পারা-৭ রুকূ ১৯ যেমন আবু উবায়দা তার তাফসীর করেছেন।

وحشرنا عليهم كل شيئ قــبلا এখানে : قُبُلًا جَمْعُ قَبِيلٍ وَالْمَعْنَى أَنَّهُ ضُرُوبٌ لِلْعَذَابِ كُلُّ ضَرْبٍ مِنْهَا قَبِيلٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আমি যদি তাদের সামনে প্রতিটি বস্তুকে দলে দলে উপস্থিত করে দেই তবুও এ সকল কাফের ঈমান আনয়ন করবে না।" -পারা ৮ রুকূ ১

ইমাম বুখারী র. হযরত আবু উবায়দা র. থেকে বর্ণনা করেন যে, উল্লেখিত আয়াতে قُبُلًا শব্দটি قَبِيلٍ এর বহুবচন আর قُبُلٌ এর অর্থ হল, ضُــرُوبٌ لِلْعَــذَابِ অর্থাৎ, বিভিন্ন প্রকার শাস্তি যার প্রতিটি প্রকার হল قَبِيــلٌ। হাফিজ ইবনে হাজার আসকালানী র. বলেন যে, মুজাহিদ র. ইবনে আব্বাস রা. থেকে قُبُلًا শব্দের তাফসীর বর্ণনা করেন معاينة। অর্থাৎ, চাক্ষুস বা সরাসরি দেখে। আর ইবনে জারীর র. মুজাহিদ থেকে বর্ণনা করেন افواجا অর্থাৎ, দলে দলে।

قال ابن جرير اي حشرنا عليهم كل شيئ قبيلة قبيلة صنفا صنفا وجماعة جماعة فيكون القبل جمع قبيل الذي هو جمــع قبيلة فيكون القبل جمع الجمع

উক্ত ব্যাখ্যার পর হাফিজ আসকালানী র. বলেন আমি قُبُلًا এর অর্থ 'বিভিন্ন প্রকার শাস্তি' দ্বারা কাউকে তাফসীর করতে দেখিনি। (ফাতহুল বারী)

হযরত শায়খুল হাদীস যাকারিয়া র. বলেন,আমার মতে সবচাইতে স্পষ্ট হল, এই তাফসীর এখানে যথার্থ নয় বরং তা সুরাতুল কাহফের وَمَا مَنَعَ النَّاسَ أَنْ يُؤْمِنُوا إِذْ جَاءَهُمُ الْهُدَى وَيَسْتَغْفِرُوا رَبَّهُمْ إِلَّا أَنْ تَأْتِيَهُمْ سُنَّةُ الْأَوَّلِينَ أَوْ يَأْتِيَهُمُ الْعَذَابُ قُبُلًا আয়াতের তাফসীর।

পরিশেষে শায়খুল হাদীস র. বলেন্ যে, সূরা কাহফের আয়াতের তাফসীর এখানে লেখক ভুলবশত উল্লেখ করেছেন। (লামিউদ দারারী)

وَكَذَلِكَ جَعَلْنَا لِكُلِّ نَبِيٍّ عَدُوًّا شَيَاطِينَ الْإِنْسِ এখানে : زُخْرُفَ الْقَوْلِ كُلُّ شَيْءٍ حَسَّنْتَهُ وَوَشَّيْتَهُ وَهُوَ بَاطِلٌ فَهُوَ زُخْرُفٌ وَالْجِنِّ يُوحِي بَعْضُهُمْ إِلَى بَعْضٍ زُخْرُفَ الْقَوْلِ غُرُورًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ "এরূপভাবে মানব ও জিনের মধ্যে শয়তানকে প্রত্যেক নবীর শত্রু বানিয়েছি। প্রতারণার উদ্দেশ্যে তাদের একে অন্যকে চমকপ্রদ বাক্য দ্বারা প্ররোচিত করে।" -পারা ৮ রুকূ ১

زُخْرُفَ : এর তাফসীরে আবু উবায়দা র. বলেন, এমন প্রতিটি জিনিসকে زُخْــرُفَ বলে যাকে সুসজ্জিত ও চমকপ্রদ করে তোলা হয় অথচ তা মিথ্যা ও ভুয়া। উদ্দেশ্য হল, মূলত প্রত্যেক সুসজ্জিত ও সৌন্দর্যময় বস্তু যেমন স্বর্ণ ইত্যাদি হল زُخْــرُفَ কিন্তু زُخْــرُفَ শব্দকে যখন কথার ক্ষেত্রে ব্যবহার করা হয় তখন তা দ্বারা মিথ্যা, বানোয়াট ও ভিত্তিহীন কথা উদ্দেশ্য হয়ে থাকে।

**তারকীব :** উল্লেখিত ইবারতে كُلُّ شَيْءٍ মুবতাদা আর حَسَّنْتَهُ ('সীন' বর্ণে তাশদীদ) شَيْءٍ এর সিফাত আর وَشَّــيْتَهُ ('শীন' বর্ণে তাশদীদ) حَسَّنْتَهُ এর উপর আতফ। এটি توشية থেকে নিষ্পন্ন। অর্থ সুসজ্জিত করা। আর وهــو باطــل জুমলায়ে ইসমিয়া হালিয়া। فَهُوَ زُخْرُفٌ মুবতাদা এবং খবর।

وَحَرْثٌ حِجْرٌ حَرَامٌ وَكُلُّ مَمْنُوعٍ فَهُوَ حِجْرٌ مَحْجُورٌ وَالْحِجْرُ كُلُّ بِنَاءٍ بَنَيْتَهُ وَيُقَالُ لِلْأُنْثَى مِنَ الْخَيْلِ حِجْرٌ وَيُقَالُ لِلْعَقْلِ حِجْرٌ وَحِجًى وَأَمَّا الْحِجْرُ فَمَوْضِعُ ثَمُودَ وَمَا حَجَّرْتَ عَلَيْهِ مِنَ الْأَرْضِ فَهُوَ حِجْرٌ وَمِنْهُ سُمِّيَ حَطِيمُ الْبَيْتِ حِجْرًا كَأَنَّــهُ مُشْتَقٌّ مِنْ مَحْطُومٍ مِثْلُ قَتِيلٍ مِنْ مَقْتُولٍ وَأَمَّا حَجْرُ الْيَمَامَةِ فَهُوَ مَنْزِلٌ

এখানে وَقَالُوا هذه أَنْعَامٌ وَحَــرْثٌ وَ حِجْــر আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর কাফেররা বলে এই চতুষ্পদ জন্তুগুলো (বাহীরা ইত্যাদি) এবং (খাস) শষ্যক্ষেত্র নিষিদ্ধ। অর্থাৎ, প্রত্যেকের জন্য এ সকল প্রাণী ব্যবহার করা এবং তা থেকে উপকৃত হওয়া বৈধ নয়। -পারা ৮ রুকূ ২

আয়াতে কারীমায় حِجْرٌ এর অর্থ হল নিষিদ্ধ অর্থাৎ, হারাম।

حِجْرٌ আর مَحْجُورٌ এর অর্থে অর্থাৎ, وَكُلُّ مَمْنُوعٍ فَهُوَ حِجْرٌ مَحْجُورٌ অর্থাৎ, প্রত্যেক নিষিদ্ধ বস্তুকে حِجْرٌ বলা হয় যা মাসদার بمعني مفعول ব্যবহৃত হয়েছে। এটি পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ, একবচন, বহুবচন সবক্ষেত্রে সমভাবে প্রযোজ্য।

كُلُّ بِنَاءٍ بَنَيْتَهُ : অর্থাৎ, আর حِجْرٌ যে সকল প্রাসাদ তুমি নির্মাণ কর। অর্থাৎ, প্রাসাদের অর্থেও এ শব্দটি ব্যবহৃত হয়।

وَيُقَالُ لِلْأُنْثَى مِنَ الْخَيْلِ حِجْرٌ এবং ঘোটকীকেও حِجْرٌ বলা হয়।

وَيُقَالُ لِلْعَقْلِ حِجْرٌ وَحِجًى বুদ্ধি বিবেকের ক্ষেত্রে حِجْرٌ وَحِجًى শব্দদ্বয় ব্যবহৃত হয়।

وَأَمَّا الْحِجْرُ فَمَوْضِعُ ثَمُودَ : হিজর ছামূদ সম্প্রদায়ের এলাকার নাম ছিল। এটি মদীনা ও সিরিয়ার মাঝে অবস্থিত। হযরত রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাহাবীদের নিয়ে তাবুক যুদ্ধের সময় নবম হিজরীতে ঐ এলাকা দিয়ে অতিক্রম করেন।

وَمَا حَجَّرْتَ عَلَيْهِ مِنَ الْأَرْضِ فَهُوَ حِجْرٌ : আর জমিনের যেই অংশ সংকীর্ণ হয় তথা প্রত্যেক নিষিদ্ধ এলাকাকে حِجْرٌ বলা হয়। যার কারণে, বাইতুল্লাহর হাতীমকেও حِجْرٌ বলা হয়। যেন হাতীম শব্দটি مَحْطُومٍ থেকে গঠিত অর্থাৎ, حَطِيمٌ শব্দটি مَحْطُومٍ এর অর্থ প্রদান করে। যেমনিভাবে قَتِيلٌ শব্দটি مَقْتُولٍ এর অর্থ দান করে।

হাজরে ইয়ামামাহর 'হা' বর্ণটিতে যবর। এটিও একটি স্থানের নাম।

**জরুরী সতর্কবাণী :** এটি নতুন কোন ফায়দা ছাড়া নিরর্থক পূনরাবৃত্তি। কারন এটি কিতাবুল আম্বিয়ায় ৪৭৮পৃষ্ঠায় ছামূদের ঘটনায় এসেছে।

## بَاب قَوْلِهِ هَلُمَّ شُهَدَاءَكُمْ لُغَةُ أَهْلِ الْحِجَازِ هَلُمَّ لِلْوَاحِدِ وَالاثْنَيْنِ وَالْجَمِيعِ

**২৩৮০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সাক্ষীদেরকে হাযির কর।" ৬ : ১৫০

هَلُمَّ হিজাজীদের পরিভাষা। একবচন, দ্বিবচন এবং বহুবচনের জন্যে هَلُمَّ ব্যবহৃত হয়।

অর্থাৎ, হে নবী! আপনি বলুন যে, তোমরা স্বীয় সাক্ষীদেরকে নিয়ে আস যারা সাক্ষ্য দিবে যে, আল্লাহ তা'আলা এ সকল বস্তুকে হারাম করেছেন। কথিত আছে যে هَلُمَّ শব্দটি হিজাজবাসীদের পরিভাষা। এটি একবচন, দ্বিবচন, বহুবচন সবগুলোর ক্ষেত্রে ব্যবহৃত হয়।

**বুখারী ৬৬৭**

## بَاب لَا يَنْفَعُ نَفْسًا إِيمَانُهَا

**২৩৮১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যেদিন আপনার প্রতিপালকের কোন নিদর্শন আসবে সেদিন তার ঈমান কাজে আসবে না যে ব্যক্তি পূর্বে ঈমান আনেনি কিংবা যে ব্যক্তি ঈমানের মাধ্যমে কল্যাণ অর্জন করেনি।" ৬ : ১৫৮

উপরোক্ত ইবারতে يَوْمَ يَأْتِي بَعْضُ آيَاتِ رَبِّكَ لَا يَنْفَعُ نَفْسًا إِيمَانُهَا لَمْ تَكُنْ آمَنَتْ مِنْ قَبْلُ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "যে দিন আপনার পালনকর্তার কোন নিদর্শন আসবে সেদিন এমন কোন ব্যক্তির বিশ্বাস স্থাপন তার জন্য ফলপ্রসূ হবে না যে পূর্ব থেকে বিশ্বাস স্থাপন করেনি।" -পারা ৮, রুকূ ৭

আয়াতের তাৎপর্য হল, যে ব্যক্তি বিশেষ নিদর্শন প্রকাশ পাওয়ার পূর্বে ঈমান আনেনি বরং পরে এনেছে তার ঈমান আল্লাহর দরবারে গৃহীত হবে না। আর যে ব্যক্তি বিশেষ নিদর্শন প্রকাশ পাওয়ার পূর্বে মুমিন ছিল ঠিকই কিন্তু সে নেক আমল করত না যার কারণে নিদর্শন প্রকাশ পাওয়ার পর তার তওবা কবুল হবে না।

**حَدَّثَنَا** مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا عَبْدُ الْوَاحِدِ حَدَّثَنَا عُمَارَةُ حَدَّثَنَا أَبُو زُرْعَةَ حَدَّثَنَا أَبُو هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا تَقُومُ السَّاعَةُ حَتَّى تَطْلُعَ الشَّمْسُ مِنْ مَغْرِبِهَا فَإِذَا رَآهَا النَّاسُ آمَنَ مَنْ عَلَيْهَا فَذَاكَ حِينَ لَا يَنْفَعُ نَفْسًا إِيمَانُهَا لَمْ تَكُنْ آمَنَتْ مِنْ قَبْلُ

১৫৯. মূসা ইব্‌নে ইসমাঈল র...... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "পশ্চিম দিক থেকে সূর্যোদয়ের পূর্ব পর্যন্ত কিয়ামত অনুষ্ঠিত হবে না। লোকেরা যখন তা দেখবে, তখন পৃথিবীর সকলে ঈমান আনবে, এবং সেটি হচ্ছে এমন সময় যে, "পূর্বে ঈমান আনেনি এমন ব্যক্তির ঈমান তার কাজে আসবে না।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। ইমাম বুখারী র. উক্ত হাদীসটি এই অধ্যায়ে ৬৬৭ পৃষ্ঠায় উল্লেখ করেছেন। কিতাবুর রিকাকে সবিস্তারে ৯৩৬ পৃষ্ঠায় আসবে। আর এই হাদীসটিকে মুসলিম র. কিতাবুল ঈমানে ইমাম আবু দাঊদ র. কিতাবুল মালাহিমে, ইমাম নাসাঈ র. কিতাবুল ওয়াসায়ায় এবং ইমাম ইবনে মাজাহ র. কিতাবুল ফিতানে উল্লেখ করেছেন।

**সারকথা :** কিয়ামত সংঘটিত হওয়ার পূর্বে আল্লাহ তা'আলা কিয়ামতের বহু নিদর্শন প্রকাশ করবেন যা বিশুদ্ধ হাদীস দ্বারা প্রমাণিত আছে। যাতে বান্দা, তওবা করে আল্লাহর পথে ফিরে আসে। আর এ সকল নিদর্শন কিয়ামত সংঘটিত হওয়ার দলীল নয় বরং তা হবে কিয়ামত নিকটবর্তী হওয়ার দলীল। অতঃপর যখন আল্লাহ তা'আলা ইচ্ছা করবেন তখন বর্তমান পৃথিবীর সকল ব্যবস্থাপনা উলট পালট করে দিবেন। যার দলে বর্তমান প্রচলিত রীতি- নীতির পরিপন্থী অনেক বড় বড় মু'জিযা বা অস্বভাবিক বিষয় প্রকাশ পাবে। তন্মধ্যে একটি হল সূর্য পশ্চিম দিক থেকে উদিত হওয়া। সম্ভবত উল্টো গতি তথা পশ্চিম দিক থেকে সূর্যোদয় দ্বারা উদ্দেশ্য হল, এদিকে ইঙ্গিত করা যে, গোটা পৃথিবী যে সকল কুদরতি কানুন ও স্বাভাবিক নিয়মের আলোকে নিয়ম-শৃংখলা সচল ও কার্যকর ছিল এখন তার মেয়াদ শেষ ও সৌর ব্যবস্থাপনা উলট-পালট হয়ে যাওয়ার সময় হয়ে গেছে। যেন তখন থেকে মহাবিশ্বের প্রান বের করার সময় হয়ে গেছে। যেমনিভাবে ক্ষুদ্রবিশ্বের (মানুষের) প্রাণ বের করার সময় ঈমান ও তওবা গ্রহনযোগ্য নয়, এমনিভাবে এ মহাবিশ্বের প্রাণ বের করার ( মহাপ্রলয়ের ) সময় ঈমান ও তওবা গ্রহনযোগ্য নয়। কারণ এ তওবা ও ঈমান বস্তুত ঐচ্ছিক হয়না।

যেমন আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন – ان توبة العبد تقبل مـــا لم يغرغـــر অর্থাৎ, মৃত্যুর পূর্ব মুহূর্তে গড়গড়া সৃষ্টি হওয়ার আগ পর্যন্ত বান্দার তওবা কবুল করা হয়। আর গরগড়া অবস্থায় তওবা কবুল না হওয়ার কারণ হল তখনকার ঈমান হল প্রত্যক্ষ্যদর্শননির্ভর, অদৃশ্যের উপর ঈমান নয়। তাছাড়া মুসলিম শরীফে বর্ণিত আছে–

ثلاثة اذا خرجن لا يَنْفَعُ نَفْسًا إِيْمَانُهَا لَمْ تَكُنْ آمَنَتْ مِنْ قَبْلُ او كسبت فِي ايمانها خيرا طلوع الشمس من مغربها والدجال ودابة الارض

এই হাদীস দ্বারা পরিষ্কার বুঝা যায় যে, যখন এ সকল নিদর্শন প্রকাশ পাবে তখন তওবার দরজা বন্ধ হয়ে যাবে। পৃথক পৃথকভাবে প্রতিটি আলামতের ব্যাপারে এ হুকুম প্রযোজ্য নয়, বরং সমষ্টিগত নিদর্শনের উপর তা প্রযোজ্য। আল্লাহ ভাল জানেন।

**حَدَّثَنِي** إِسْحَاقُ أَخْبَرَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ هَمَّامٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّـــهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا تَقُومُ السَّاعَةُ حَتَّى تَطْلُعَ الشَّمْسُ مِنْ مَغْرِبِهَا فَإِذَا طَلَعَتْ وَرَآهَا النَّاسُ آمَنُوا أَجْمَعُونَ وَذَلِكَ حِينَ لَا يَنْفَعُ نَفْسًا إِيمَانُهَا ثُمَّ قَرَأَ الْآيَةَ

১৬০. ইসহাক র...... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, যতক্ষণ না পশ্চিম দিক থেকে সূর্যোদয় ঘটবে ততক্ষণ কিয়ামত হবে না, যখন সেদিক থেকে সূর্য উদিত হবে এবং লোকেরা তা দেখবে তখন সবাই ঈমান গ্রহণ করবে, এটাই সেই সময় যখন কোন ব্যক্তিকে তার ঈমান কল্যাণ সাধন করবে না। তারপর তিনি আয়াতটি তিলাওয়াত করলেন।

**ব্যাখ্যা :** এটি হযরত আবু হোরায়রা রা. থেকে আরেকটি সূত্র।

হাদীসটি ইমাম মুসলিম র. কিতাবুল ঈমানের ৮৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন। মুসলিম শরীফের একটি হাদীসে এর বিস্তারিত বিবরণ রয়েছে। হযরত হোযায়ফা ইবনে উসাইদ রা. বলেন, একবার আমরা পরস্পরে কিয়ামত সংক্রান্ত আলোচনা

করছিলাম। এমতাবস্থায় রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাশরীফ আনলেন। তখন তিনি বললেন, ততক্ষণ পর্যন্ত কিয়ামত কায়েম হবে না, যতক্ষণ পর্যন্ত তোমরা দশটি নিদর্শন না দেখবে। অতঃপর তিনি উল্লেখ করলেন সেসব নিদর্শনের কথা। ১. ধোঁয়া (বিশেষ ধোঁয়া), ২. দাজ্জালের আবির্ভাব, ৩. দাব্বাতুল আরদ (জমিনের প্রাণীবিশেষ), ৪. পশ্চিম থেকে সূর্যোদয়, ৫. হযরত ঈসা আ. এর (আকাশ থেকে) অবতরণ, ৬.ইয়াজূজ-মাজূজের আবির্ভাব, ৭. ৮. ৯. তিন জায়গায় ভূমিধ্বস- একটি পাশ্চাত্যে, একটি প্রাচ্যে, একটি জযীরাতুল আরবে, ১০. একটি অগ্নি ইয়ামান থেকে বেরিয়ে লোকজনকে হাঁকিয়ে নিবে।

এসব নিদর্শন থেকে দাজ্জালের আবির্ভাব কিয়ামত নিকটবর্তী হবার প্রমাণ। পশ্চিম থেকে সূর্যোদয় ঈসা আ.-এর অবতরণের অনেক পরে হবে। এটি হবে কিয়ামতের অস্তিত্বের প্রমাণ। তখনই তওবার দরজা বন্ধ হবে। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

**বুখারী ৬৬৭**

## سُورَةُ الْأَعْرَافِ

## সূরা 'আরাফ

আয়াত ২০৬, রুকূ ২৪, মক্কী

بسم الله الرحمن الرحيم

قَالَ ابْنُ عَبَّاسٍ وَرِيَاشًا الْمَالُ إِنَّهُ لَا يُحِبُّ الْمُعْتَدِينَ فِي الدُّعَاءِ وَفِي غَيْرِهِ عَفَوْا كَثُرُوا وَكَثُرَتْ أَمْوَالُهُمْ الْفَتَّاحُ الْقَاضِي افْتَحْ بَيْنَنَا اقْضِ بَيْنَنَا نَتَقْنَا الْجَبَلَ رَفَعْنَا انْبَجَسَتْ انْفَجَرَتْ مُتَبَّرٌ خُسْرَانٌ آسَى أَحْزَنُ تَأْسَ تَحْزَنْ وَقَالَ غَيْرُهُ مَا مَنَعَكَ أَنْ لَا تَسْجُدَ يَقُولُ مَا مَنَعَكَ أَنْ تَسْجُدَ يَخْصِفَانِ أَخَذَا الْخِصَافَ مِنْ وَرَقِ الْجَنَّةِ يُؤَلِّفَانِ الْوَرَقَ يَخْصِفَانِ الْوَرَقَ بَعْضَهُ إِلَى بَعْضٍ سَوْآتِهِمَا كِنَايَةٌ عَنْ فَرْجَيْهِمَا وَمَتَاعٌ إِلَى حِينٍ هُوَ هَا هُنَا إِلَى يَوْمِ الْقِيَامَةِ وَالْحِينُ عِنْدَ الْعَرَبِ مِنْ سَاعَةٍ إِلَى مَا لَا يُحْصَى عَدَدُهُ الرِّيَاشُ وَالرِّيشُ وَاحِدٌ وَهُوَ مَا ظَهَرَ مِنَ اللِّبَاسِ قَبِيلُهُ جِيلُهُ الَّذِي هُوَ مِنْهُمْ ادَّارَكُوا اجْتَمَعُوا وَمَشَاقُّ الْإِنْسَانِ وَالدَّابَّةِ كُلُّهَا يُسَمَّى سُمُومًا وَاحِدُهَا سَمٌّ وَهِيَ عَيْنَاهُ وَمَنْخِرَاهُ وَفَمُهُ وَأُذُنَاهُ وَدُبُرُهُ وَإِحْلِيلُهُ غَوَاشٍ مَا غُشُّوا بِهِ نُشُرًا مُتَفَرِّقَةً نَكِدًا قَلِيلًا يَغْنَوْا يَعِيشُوا حَقِيقٌ حَقٌّ اسْتَرْهَبُوهُمْ مِنَ الرَّهْبَةِ تَلَقَّفُ تَلْقَمُ طَائِرُهُمْ حَظُّهُمْ طُوفَانٌ مِنَ السَّيْلِ وَيُقَالُ لِلْمَوْتِ الْكَثِيرِ الطُّوفَانُ الْقُمَّلُ الْحُمْنَانُ يُشْبِهُ صِغَارَ الْحَلَمِ عُرُوشٌ وَعَرِيشٌ بِنَاءٌ سُقِطَ كُلُّ مَنْ نَدِمَ فَقَدْ سُقِطَ فِي يَدِهِ الْأَسْبَاطُ قَبَائِلُ بَنِي إِسْرَائِيلَ يَعْدُونَ فِي السَّبْتِ يَتَعَدَّوْنَ لَهُ يُجَاوِزُونَ تَجَاوُزٌ بَعْدَ تَجَاوُزٍ تَعْدُ تُجَاوِزْ شُرَّعًا شَوَارِعَ بَئِيسٍ شَدِيدٍ أَخْلَدَ إِلَى الْأَرْضِ قَعَدَ وَتَقَاعَسَ سَنَسْتَدْرِجُهُمْ أَيْ نَأْتِيهِمْ مِنْ مَأْمَنِهِمْ كَقَوْلِهِ تَعَالَى فَأَتَاهُمُ اللَّهُ مِنْ حَيْثُ لَمْ يَحْتَسِبُوا مِنْ جِنَّةٍ مِنْ جُنُونٍ أَيَّانَ مُرْسَاهَا مَتَى خُرُوجُهَا فَمَرَّتْ بِهِ اسْتَمَرَّ بِهَا الْحَمْلُ فَأَتَمَّتْهُ يَنْزَغَنَّكَ يَسْتَخِفَّنَّكَ طَيْفٌ مُلِمٌّ بِهِ لَمَمٌ وَيُقَالُ طَائِفٌ وَهُوَ وَاحِدٌ يَمُدُّونَهُمْ يُزَيِّنُونَ وَخِيفَةً خَوْفًا وَخُفْيَةً مِنَ الْإِخْفَاءِ وَالْآصَالُ وَاحِدُهَا أَصِيلٌ وَهُوَ مَا بَيْنَ الْعَصْرِ إِلَى الْمَغْرِبِ كَقَوْلِهِ بُكْرَةً وَأَصِيلًا

ইবনে 'আব্বাস রা. বলেন, وَرِيَاشًا – সম্পদ। إِنَّهُ لَا يُحِبُّ الْمُعْتَدِينَ – তিনি সীমালংঘনকারীদের ভালবাসেন না, দোয়া এবং অন্যান্য ক্ষেত্রে। عَفَوْا – তারা বেড়ে যায়। وَكَثُرَتْ أَمْوَالُهُمْ – এবং তাদের সম্পত্তি প্রাচুর্য লাভ করে। الْفَتَّاحُ – বিচারক।

-مُتَبَّــرٌ – ক্ষতিগ্রস্ত । افْتَحْ بَيْـ – আমাদের মাঝে ফয়সালা করে দিন । نَتَقْنَا الْجَبَلَ – উপরে তুলেছি পাহাড় । انْبَجَسَتْ – প্রবাহিত হয়েছে । آسَى – আমি আক্ষেপ করি । تَأْسَ – আক্ষেপ করবে । অন্যজন বলেছেন- مَا مَنَعَكَ أَنْ لَا تَـسْجُدَ – কিসে নিষেধ করল সেজদা করতে? يَخْصِفَانِ – তাঁরা উভয়ে সেলাই করে জোড়া লাগাচ্ছিলেন । سَوْآتِهِمَا – তাঁদের জননাঙ্গ । وَمَتَاعٌ إِلَـى حِينٍ – এখন থেকে কিয়ামত পর্যন্ত, আরবদের ভাষায় الْحِينُ عِنْدَ الْعَرَبِ مِنْ سَاعَةٍ إِلَى مَالَا يُحْـصَى عَـدَدُهُ বলা হয় একটি নির্দিষ্ট সময় থেকে অনির্দিষ্ট সময় পর্যন্ত । الرِّيَاشُ وَالـرِّيشُ – একই । অর্থাৎ, পোশাকের বহিরাংশ । قَبِيلُـهُ – তার দল সে যে দলের অন্তর্ভুক্ত । ادَّارَكُوا – একত্রিত হল । মানুষ এবং অন্যান্য জন্তুর ছিদ্রসমূহকে سُـمُومًا বলা হয় । এর একবচন سَـمٌّ । সেগুলো হচ্ছে, চক্ষুদ্বয়, নাসারন্ধ্র, মুখ, দু'টি কান, বাহ্যপথ, স্রাবনালী । غَوَاشٍ – আচ্ছাদনসমূহ, نُشُرًا – বিক্ষিপ্ত । نَكِدًا – স্বল্প পরিমাণ । يَغْنَوْا – জীবন যাপন করেছে । حَقِيقٌ – হক ও উপযুক্ত, যোগ্য । اسْـتَرْهَبُوهُمْ – আতংকিত করল । الرَّهْبَـةِ – থেকে নিষ্পন্ন । تَلَقَّفُ – গোগ্রাসে গিলে ফেলা । طَائِرُهُمْ – তাদের ভাগ্য, বন্যা । – অধিক হারে মৃত্যুকেও الطُّوفَانُ বলা হয় । الْقُمَّلُ – উকুন । عُرُوشٌ – অট্টালিকা । سُـقِطَ – যারা অপমানিত হয় তাদেরকে বলা হয় । الْأَسْـبَاطُ – বনী ইসরাঈলের গোত্রসমূহ । يَعْدُونَ فِي السَّبْتِ – সীমালংঘন করে । يُجَاوِزُونَ – সীমা লংঘন করেছে । شُرَّعًا – প্রকাশ্যভাবে । بَئِيسٍ – কঠোর । أَخْلَدَ إِلَى الْـأَرْضِ – বসে থাকল এবং পেছনে পড়ল । سَنَـسْتَدْرِجُهُمْ – তাদের নিরাপদ স্থান থেকে তাদেরকে এসে ক্রমে বের করে আনবে । যেমন, فَأَتَاهُمُ اللَّهُ مِنْ حَيْثُ لَمْ يَحْتَسِبُوا, – তাদেরকে আল্লাহ্ এমন শাস্তি দিলেন যা তারা ধারণা করেনি । مِنْ جِنَّـةٍ- উন্মাদনা । أَيَّانَ مُرْسَاهَا – তাঁর গর্ভ অটুট থাকল এরপর সেটাকে পূর্ণতা দান করলেন । يَنْزَغَنَّـكَ- তোমাকে কু- মন্ত্রণা দেয় । طَيْفٌ – আগত সংযোগযোগ্য । طَائِفٌ একরকম । يَمُدُّونَهُمْ – অলংকৃত করে । خِيفَةً خَوْفًا ভয় خُفْيَـةً শব্দটি الْإِخْفَـاءِ থেকে নিষ্পন্ন । অর্থাৎ, গোপন করা । الْآصَالُ একবচনে أَصِـيلٌ – আসর থেকে মাগরিব পর্যন্ত সময় । যেমন আল্লাহ্ তা'আলার বাণী بُكْرَةً وَأَصِيلًا- সকাল-সন্ধ্যা ।

**ব্যাখ্যা :** قَالَ ابْنُ عَبَّاسٍ وَرِيَاشًا الْمَالُ **ইঙ্গিত হল** يَا بَنِي آدَمَ قَدْ أَنْزَلْنَا عَلَيْكُمْ لِبَاسًا يُوَارِي سَوْآتِكُمْ وَرِيـشًا আয়াতের দিকে । -পারা ৮, রুকূ ১০

হযরত ইবনে আব্বাস রা.-এর কিরাআতে سواتكم وريشا এর স্থলে سواتكم وَرِيَاشًا আছে । وَرِيَاشًا শব্দটি ريش এর বহুবচন । মুজাহিদ, যাহহাক ও সুদ্দী র. থেকে এটাই বর্ণিত ।

ريـش এর বহুবচন ريَـاش আর ريـش - এর একবচন ريـشة । উত্তম লেবাস, উন্নত ও দামী পোশাক । মাল ও ভোগসম্ভার । সংখ্যাগরিষ্ঠ মুফাসসির ريش এর অর্থ নেন সাজসজ্জা । তাঁরা আয়াতে কারীমার অনুবাদ করেন– হে আদম সন্তানরা! আমি তোমাদের জন্য পোশাক সৃষ্টি করেছি, যা তোমাদের সতর আবৃত করে ও শোভা-সৌন্দর্যের কারণ হয় । ريـش শব্দটি ريـش الطـير থেকে গৃহীত । এর অর্থ হল পাখির পর বা পশম । এটা যেহেতু পাখির সাজসজ্জার কারণ এমনিভাবে পোশাক ও মানুষের শোভা- সৌন্দর্যের কারণ । তাছাড়া ريش ও ريـاش শব্দদ্বয় প্রাচুর্য ও আনন্দঘন জীবনের জন্যও ব্যবহৃত হয় । –লুগাতুল কুরআন ।

إِنَّهُ لَا يُحِبُّ الْمُعْتَدِينَ فِي الدُّعَاءِ وَفِي غَيْرِهِ **ইঙ্গিত হল** ادْعُوا رَبَّكُمْ تَـضَرُّعًا وَ خُفْيَـةً إِنَّهُ لَا يُحِبُّ الْمُعْتَدِينَ । আয়াতের দিকে । অর্থাৎ, "তোমরা তোমাদের রবের নিকট বিনয় ও অক্ষমতা প্রকাশ কর এবং আস্তে আস্তে দোয়া কর । নিশ্চয় আল্লাহ তা'আলা সীমানালংঘনকারীদের অপছন্দ করেন ।" -পারা ৮, রুকূ ১৪

فِي الدُّعَاءِ وَفِـي غَيْـرِهِ দোয়ায় সীমালংঘন করার অর্থ হল অসম্ভব জিনিসও চাইতে আরম্ভ করা । যেমন, হে আল্লাহ! আমাকে নবুওয়াত দান কর । হে আল্লাহ! আমাকে জান্নাতুল ফিরদাউসের ডান দিকের হোয়াইট হাউজ বা শ্বেতপ্রাসাদ দান কর । ইত্যাদি ইত্যাদি ।

আল্লামা কাসতাল্লানী র. ইমাম আহমদ ইবনে হাম্বল র. থেকে একটি হাদীস বর্ণনা করেন যে, হযরত আবদুল্লাহ ইবনে মুগাফফাল রা. স্বীয় ছেলেকে দোয়া করতে শুনলেন-

اللهم اني اسألك القصر الابيض عن يمين الجنة اذا دخلتها فقال يا بني سل الله الجنة وعذ به من النار فاني سمعت رسول الله صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يقول يكون قوم يعتدون في الدعاء والطهور وهكذا اخرجه ابن ماجة –قسطلاني

"হে আল্লাহ! আমি আপনার নিকট জান্নাতের ডান পার্শ্বের শ্বেত প্রাসাদটি চাই, যখন আমি তাতে প্রবেশ করব। তখন তিনি বললেন, প্রিয় বৎস! তুমি আল্লাহর নিকট জান্নাত চাও এবং তার নিকট জাহান্নাম থেকে আশ্রয় চাও। কারণ, আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে ইরশাদ করতে শুনেছি, এরূপ একটি দল হবে যারা দোয়া এবং পবিত্রতায় সীমালংঘন করবে।" হাদীসটি ইবনে মাজাহ র. অনুরূপ বর্ণনা করেছেন।- কাসতাল্লানী : ৪০৭

এতে বুঝা গেল, দোয়ার ক্ষেত্রেও সীমালংঘন করা নিষিদ্ধ ও অপছন্দনীয়। অবশ্য জান্নাত বা জান্নাতুল ফিরদাউসের দোয়া জায়েয ও কাম্য।

عَفَوْا كَثُرُوا وَكَثُرَتْ أَمْوَالُهُمْ ইঙ্গিত হল ثُمَّ بَدَّلْنَا مَكَانَ السَّيِّئَةِ الْحَسَنَةَ حَتَّى عَفَوْا আয়াতের দিকে।

"আমি দুরাবস্থার স্থলে তাদের খোশহাল দিয়েছি। ফলশ্রুতিতে তারা খুব বেড়েছে। অর্থাৎ, তাদের খুব উন্নতি হয়েছে।

الْفَتَّاحُ الْقَاضِي : শব্দের অর্থ হল বিচারক। افْتَحْ بَيْنَنَا - এর অর্থ হল "আমাদের মাঝে ফয়সালা করে দিন।" افْتَحْ بَيْنَنَا اقْضِ بَيْنَنَا ইঙ্গিত হল رَبَّنَا افْتَحْ بَيْنَنَا وَبَيْنَ قَوْمِنَا بِالْحَقِّ আয়াতের দিকে।

"হে আমাদের রব! আমাদের ও আমাদের কওমের মাঝে আপনি হক অনুযায়ী ফয়সালা করে দিন।" -পারা ৯, রুকূ ১

الْفَتَّاحُ শব্দটি এ সূরাতে নেই। বরং ২২ পারার ৯ম রুকুতে সূরা সাবায় আছে- وَهُوَ الْفَتَّاحُ الْعَلِيمُ "তিনি জবরদস্ত সর্বজ্ঞানী বিচারক।"

ইমাম বুখারী র. শুধু অর্থ ও মূলধাতুর মিলের দিকে লক্ষ্য করে এখানে শব্দটি এনেছেন।

نَتَقْنَا الْجَبَلَ رَفَعْنَا শব্দের অর্থ হল, আমি উঠিয়ে দিয়েছি। ইঙ্গিত হল وَإِذْ نَتَقْنَا الْجَبَلَ فَوْقَهُمْ كَأَنَّهُ ظُلَّةٌ আয়াতের দিকে। অর্থাৎ, "যখন আমি তাদের উপর ছায়া বা ছাতার ন্যায় পাহাড় তুলে দিয়েছি।"

انْبَجَسَتْ انْفَجَرَتْ অর্থ হল, প্রবাহিত হয়েছে। ইঙ্গিত হল : أَنِ اضْرِبْ بِعَصَاكَ الْحَجَرَ فَانْبَجَسَتْ مِنْهُ اثْنَتَا عَشْرَةَ عَيْنًا আয়াতের দিকে। "পাথরের উপর স্বীয় লাঠি মারো। ফলে সে পাথর থেকে ১২টি প্রস্রবণ জারী হয়েছে।" -পারা ৯, রুকূ ১১।

অনুরূপই এসেছে সূরা বাকারায়। কারণ তাতে আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন فَقُلْنَا اضْرِبْ بِعَصَاكَ الْحَجَرَ فَانْفَجَرَتْ مِنْهُ اثْنَتَا عَشْرَةَ عَيْنًا

مُتَبَّرٌ خُسْرَانٌ অর্থ হল, ক্ষতিগ্রস্ততা, খেসারত। শব্দটি ইসমে মাফউল।

مصدر تتبيرا من باب تفعيل تبر يتبر আর من باب ض تبرا ثلاثي مجرد থেকে। এর অর্থ হল ধ্বংস করা।

تبار শব্দের অর্থ হল ধ্বংস ও লোকসান। ইঙ্গিত হল إِنَّ هَؤُلَاءِ مُتَبَّرٌ مَا هُمْ فِيهِ অর্থাৎ, তারা খেসারতের পথে লেগে আছে। এ পথ ধ্বংসের। তা ধ্বংস করা হবে।– পারা ৯, রুকূ ৯

آسَى أَحْزَنُ تَأْسَ تَحْزَنْ ইঙ্গিত হল فَكَيْفَ آسَى عَلَى قَوْمٍ كَافِرِينَ আয়াতের দিকে।

"অতএব কিভাবে (কেন) কাফের সম্প্রদায়ের ব্যাপারে উদ্বিগ্ন-উৎকণ্ঠিত হব?

آسَى শব্দটি ওয়াহিদ মুত্তাকাল্লিম। অর্থ হল, পেরেশান হব, চিন্তা করব। এতটুকু মিলের কারণেই تَأْسَ শব্দটি এনেছেন। যদিও এ শব্দটি এ সূরায় নেই; বরং এটি সূরা মায়েদার।

وَقَالَ غَيْرُهُ مَا مَنَعَكَ أَنْ لَا تَسْجُد يَقُولُ مَا مَنَعَكَ أَنْ تَسْجُدَ হযরত ইবনে আব্বাস রা. ছাড়া অন্য কেউ (আবু উবায়দা-ফাতহুল বারী) বলেছেন, مَا مَنَعَكَ أَنْ لَا تَسْجُدَ এর অর্থ أَنْ تَسْجُدَ অর্থাৎ, لَا শব্দটি অতিরিক্ত। ইঙ্গিত হল مَا مَنَعَكَ أَنْ لَا تَسْجُدَ إذ امرتك আয়াতের দিকে -পারা ৮, রুকূ ৯

لَــا শব্দটিকে অতিরিক্ত মানলে তখন আয়াতের অনুবাদ হবে, তোমাকে কিসে সেজদা করতে বারণ করল অথচ স্বয়ং আমি তোমাকে নির্দেশ দিলাম।

তবে এর দ্বিতীয় আরেকটি তাফসীরও আছে।– তখন لَا অতিরিক্ত মানতে হবে না। কেউ কেউ বলেছেন, مَنَعَ শব্দের অর্থ قَالَ অর্থাৎ, তোমাকে সেজদা না করতে কে বলল, যখন আমি স্বয়ং তোমাকে নির্দেশ দিলাম।

يَخْصِفَانِ أَخَذَا الْخِصَافَ مِنْ وَرَقِ الْجَنَّةِ يُؤَلِّفَانِ الْوَرَقَ يَخْصِفَانِ الْوَرَقَ بَعْضَهُ إِلَى بَعْضٍ سَوْآتِهِمَا كِنَايَةٌ عَنْ فَرْجَيْهِمَــا ইঙ্গিত হল فَلَمَّا ذَاقَا الشَّجَرَةَ بَدَتْ لَهُمَا سَوْآتُهُمَا وَطَفِقَا يَخْصِفَانِ عَلَيْهِمَا مِنْ وَرَقِ الْجَنَّةِ আয়াতের দিকে।

"অতঃপর যখন তারা (আদম ও হাওয়া আ.) সে বৃক্ষ ফলের আস্বাদ গ্রহণ করল তখন তাদের লজ্জাস্থান তাদের নিকট প্রকাশ হয়ে পড়ল। (জান্নাতের পোশাক পড়ে গেল এবং (তারা দুজন লজ্জা পেল) নিজেদের শরীর জান্নাতের পাতা দ্বারা আবৃত করতে লাগল।"– আরাফ ২২

ইমাম বুখারী র. বলেন, يَخْصِفَانِ শব্দের অর্থ হল উভয়ে জুড়তে আরম্ভ করল, জান্নাতের পাতাগুলো জোড় জোড় করে রাখতে লাগল, উভয়ে পাতাগুলো স্তরে স্তরে রাখতে লাগল।

سَوْآتِهِمَا كِنَايَةٌ عَنْ فَرْجَيْهِمَا দ্বারা ইঙ্গিত হল তাদের দুজনের লজ্জাস্থানের দিকে। অর্থাৎ, سَــوْآتِهِمَا দ্বারা উদ্দেশ্য হল তাদের শরমগাহ।

وَلَكُمْ فِــي ইঙ্গিত হল وَمَتَاعٌ إِلَى حِينٍ هُوَ هَا هُنَا إِلَى يَوْمِ الْقِيَامَةِ وَالْحِينُ عِنْدَ الْعَرَبِ مِنْ سَاعَةٍ إِلَى مَالَا يُحْصَى عَدَدُهُ الْأَرْضِ مُسْتَقَرٌّ وَمَتَاعٌ إِلَى حِينٍ (٣٦) আয়াতের দিকে।

"পৃথিবীতে কিছুকালের জন্য বসবাসস্থল ও জীবিকা বা ভোগসম্ভার নির্ধারিত রইল একটি বিশেষ সময় পর্যন্ত।"– আরাফ : ২৪, পারা ৮, রুকূ ৯

وَالْحِينُ عِنْدَ الْعَرَبِ مِنْ سَاعَةٍ إِلَى مَالَا يُحْصَى عَدَدُهُ : ইমাম বাখারী র. বলেন, حِين দ্বারা এখানে উদ্দেশ্য হল কিয়ামত দিবস পর্যন্ত। আরবদের নিকট এক ঘণ্টা থেকে অগণিত অসীম সময়কালের জন্যও ব্যবহৃত হয়।

الرِّيَاشُ وَالرِّيشُ وَاحِدٌ وَهُوَ مَا ظَهَرَ مِنَ اللِّبَاسِ : ইমাম বুখারী র. বলেন, الرِّيَاشُ এবং اَلــرِّيشُ উভয়টি সমার্থক। সেটি হল বাহ্যিক পোশাক। এর আলোচনা সূরার শুরুতেই এসেছে।

قَبِيلُهُ جِيلُهُ الَّذِي هُوَ مِنْهُمْ শব্দের অর্থ দল, সম্প্রদায়। তার কবীল তার দল, যাদের সে অন্তর্ভুক্ত। এর দ্বারা ইঙ্গিত হল إِنَّهُ يَرَاكُمْ هُوَ وَقَبِيلُهُ مِنْ حَيْثُ لَا تَرَوْنَهُمْ আয়াতের দিকে।

"সে নিজেও তার দল তোমাদেরকে দেখে তোমরা (স্বভাবত) তাদেরকে দেখ না।" -পারা ৮, রুকূ ১০ এতে قَبِيلُهُ এর তাফসীর করেছেন جِيلُهُ الَّذِي هُوَ مِنْهُمْ দ্বারা। এর অর্থ হল, সমকালীন লোক, قبيل الشيطان দ্বারা উদ্দেশ্য হল শয়তানের দল, শয়তান বাহিনী।

আল্লামা কাসতাল্লানী র. বলেন, মুতাযিলার মতে তাদেরকে আমাদের না দেখার কারণ , তারা সূক্ষ্ম দেহ বিশিষ্ট আর তারা আমাদেরকে দেখার কারণ হল আমাদের দেহ মোটা-পুরু। তাদেরকে দেখা সম্ভব না হওয়ার উপর মুতাযিলা সম্প্রদায় উক্ত আয়াত দ্বারা প্রমাণ পেশ করে। বস্তুত : এটি অস্পষ্ট বিষয় নয় যে, তাদের এ কথা শুধু তাদের প্রমাণহীন দাবী। তোমরা তাদেরকে দেখ না– এ সংবাদ দান তাদের দর্শন অসম্ভব হওয়ার প্রমাণ নয়।

তাছাড়া তাদের মাযহাবের ভ্রান্তির উপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিম্নোক্ত বাণী দ্বারাও প্রমাণ পেশ করা সম্ভব। সেটি হল تفلت علي البارحة عفريت فاردت اربطه الي سواري المسجد لتنظروا اليه فذكرت دعــوة اخــي

خاسئا سليمان فرددته রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন– গতরাত্রে হঠাৎ একটি অবাধ্য জিন আমার নিকট ছুটে আসে। আমি চাইলাম (চিন্তা করলাম), সেটিকে মসজিদের কোন একটি স্তম্ভের সাথে বেঁধে রাখব। যাতে তোমরা সবাই সেটিকে দেখতে পার। কিন্তু তখন আমার ভাই সুলায়মান আ. এর দোয়ার কথা আমার স্মরণ হল। অর্থাৎ, رب هب لي ملكا لاينبغي لاحد من الناس তখন আমি তাকে ব্যর্থ- মনোরথ অবস্থায় ফিরিয়ে দিলাম। -. কাসতাল্লানী : ৮/৪০৮

এ হাদীসটি ইমাম বুখারী র. সবিস্তারে ৬৬.৪৮৭ ও ৮১০ নং পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

সারকথা, انه يراكم هو وقبيله বাক্যটি قضيه مطلقه এটি دائمه নয়। অর্থাৎ, অনেক সময় এমন হয় যে, আমাদেরকে ওগুলো দেখে কিন্তু আমরা ওগুলোকে দেখি না। এর দ্বারা এটা আবশ্যক হয় না যে, কখনো কোন সময়েই সেগুলোকে কোন ব্যক্তি কোন অবস্থাতেই দেখতে পারে না। অতএব আয়াত দ্বারা জিন দর্শনকে পরিপূর্ণরূপে অস্বীকার করার উপর প্রমাণ পেশ করা সংকীর্ণ দৃষ্টিরই পরিচায়ক বটে।

اِدَّارَكُوا اجْتَمَعُوا : সবাই একত্রিত হয়েছে। ইঙ্গিত হল كُلَّمَا دَخَلَتْ أُمَّةٌ لَعَنَتْ أُخْتَهَا حَتَّى إِذَا ادَّارَكُوا فِيهَا جَمِيعًا অর্থাৎ, যখনই কোন দল (কাফেরদের জাহান্নামে) প্রবেশ করবে নিজেদের অনুরূপ দলকে অভিশম্পাত করবে। অবশেষে যখন (এ জাহান্নামে) সবাই একত্রিত হবে .........। আয়াতে কারীমায় اخت দ্বারা উদ্দেশ্য ধর্মীয় ভ্রাতৃত্ব। অর্থাৎ, ইয়াহুদীরা ইয়াহুদীদের উপর, খৃষ্টানরা খৃষ্টানদের উপর, মুশরিকরা কাফেরদের উপর লানত দিবে। তাদের মধ্যে পারস্পারিক হামদর্দী–সহানুভূতি থাকবে না। বরং হাকীকত পরিষ্কার হয়ে যাওয়ার কারণে প্রতিটি দল অপরকে মন্দচারী বলবে।

মানুষ এবং চতুষ্পদ জন্তুর ছিদ্রকে سُمُوم বলে। সীনের উপর পেশ। এর একবচন হল سَمٌّ। ছিদ্রগুলো হল– দুচোখ, দুনাকের (ছিদ্র) দু'কান, সামনের ও পেছনের লজ্জাস্থান। অর্থাৎ, সর্বমোট ছিদ্র হল ৯টি। এজন্য কোন কোন কপিতে مَشَاقٌّ এর স্থলে مسام (ছিদ্র) শব্দ আছে।

ইঙ্গিত হল وَلَا يَدْخُلُونَ الْجَنَّةَ حَتَّى يَلِجَ الْجَمَلُ فِي سَمِّ الْخِيَاطِ– "তারা জান্নাতে পবেশ করবে না যতক্ষন না সুঁইয়ের ছিদ্রে উট প্রবেশ করবে।"-পারা ৮, রুকূ ১২

غَوَاشٍ مَا غُشُّوا به শব্দের অর্থ হল যদ্বারা ঢাকা যায়। উদ্দেশ্য হল, غَوَاشٍ শব্দটি غاشية এর বহুবচন। অর্থ হল পর্দা। ইঙ্গিত হল لَهُمْ مِنْ جَهَنَّمَ مِهَادٌ وَمِنْ فَوْقِهِمْ غَوَاشٍ "সে সকল কাফেরদের জন্য হবে জাহান্নামের বিছানা আর উপরে থাকবে উড়না।" -পারা ৮, রুকূ ১২

نُشُرًا مُتَفَرِّقَةً এর অর্থ, আলাদা আলাদা -পৃথক পৃথকভাবে।

ইঙ্গিত হল وَهُوَ الَّذِي يُرْسِلُ الرِّيَاحَ بُشْرًا بَيْنَ يَدَيْ رَحْمَتِه আয়াতের দিকে। "সে আল্লাহ রহমতের বৃষ্টির পূর্বে সুসংবাদ প্রদানের উদ্দেশ্য বাতাস প্রবাহিত করেন।" এ আয়াতে بشرا এর স্থলে এক কিরাআতে আছে– نُشُرًا নূনের উপর পেশ। যেদিকে বুখারীর র. ইঙ্গিত করেছেন। এমতাবস্থায় অনুবাদ হবে– সে আল্লাহ এমন যে, রহমতের বৃষ্টির পূর্বে বিভিন্ন রকম হাওয়া প্রেরণ করেন।

نَكِدًا قَلِيلًا এর অর্থ হল কম-সামান্য। ইঙ্গিত হল وَالَّذِي خَبُثَ لَا يَخْرُجُ إِلَّا نَكِدًا আয়াতের দিকে। "আর নিকৃষ্ট জমির উৎপন্ন ফসল হয় কম।" -পারা ৮, রুকূ ১৪

يَغْنَوْا يَعِيشُوا এর অর্থ হল জীবন, জিন্দেগী যাপন করা। ইঙ্গিত হল الَّذِينَ كَذَّبُوا شُعَيْبًا كَأَنْ لَمْ يَغْنَوْا فِيهَا আয়াতের দিকে। "যারা শুআইব আ. কে মিথ্যা প্রতিপন্ন করেছিল (তাদের অবস্থা এমন হয়েছিল) যেন সেখানে তারা কেউ বসবাসই করেনি।" -পারা ৯, রুকূ ৯

حَقِيقٌ حَقٌّ অর্থ হক। ইঙ্গিত হল وَقَالَ مُوسَى يَا فِرْعَوْنُ إِنِّي رَسُولٌ مِنْ رَبِّ الْعَالَمِينَ "মূসা আ. ফিরআউনকে বলল, ফিরআউন! আমি সারা জাহানের প্রতিপালকের রাসূল। আমার উপর হক ও ওয়াজিব হল আল্লাহর প্রতি মিথ্যা ছাড়া অন্য কোন বিষয় সম্পর্কযুক্ত না করা (মিথ্যার সম্বন্ধ যুক্ত করা)।-পারা ৯, রুকূ ৩

আল্লামা কাসতাল্লানী র. বলেন, حَقِيقٌ এর অর্থ হল আমার উপর ওয়াজিব।- কাসতাল্লানী : ৮/৪০৯

فَلَمَّا أَلْقَوْا اسْتَرْهَبُوهُمْ مِنَ الرَّهْبَةِ : শব্দটি الرَّهْبَةِ থেকে মুশতাক বা নিষ্পন্ন। যার অর্থ হল ভয়-ভীতি। ইঙ্গিত হল سَحَرُوا أَعْيُنَ النَّاسِ وَ وَجَاءُوا بِسِحْرٍ عَظِيمٍ আয়াতের দিকে। "অতএব যখন তারা (যাদুকররা স্বীয় রশি ও লাঠিগুলো) ফেলল তখন লোকজনকে নজরবন্দি করল এবং তাদের মধ্যে ভীতির সঞ্চার করল।" -পারা ৯, রুকূ ৪

تَلْقَفُ تَلْقَمُ লোকমা বানাতে লাগল, গিলতে আরম্ভ করল। ইঙ্গিত হল فَإِذَا هِيَ تَلْقَفُ مَا يَأْفِكُونَ আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ৪ অর্থাৎ, কৃত্রিম খেল-তামাশার জিনিসগুলোকে গিলতে আরম্ভ করল।

أَلَا إِنَّمَا طَائِرُهُمْ حَظُّهُمْ আবু উবায়দা طَائِرُهُمْ এর তাফসীর করেছেন حَظُّهُمْ দ্বারা। অর্থাৎ, তাদের অংশ। ইঙ্গিত হল طَائِرُهُمْ عِنْدَ اللّٰهِ وَلَكِنَّ أَكْثَرَهُمْ لَا يَعْلَمُونَ আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ৬ "মনে রেখ, তাদের অংশ (ভাল মন্দ অংশ) সবই আল্লাহর নিকট থেকে। কিন্তু তাদের অধিকাংশই জানত না।" অবশ্য সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরের মতে طَائِرُهُمْ এর অর্থ হল তাদের অশুভ বা অশুভের কারণ।

الطُّوفَانُ : طُوفَانٌ مِنَ السَّيْلِ وَيُقَالُ لِلْمَوْتِ الْكَثِيرِ এর অর্থ হল সয়লাব, প্রবাহিত পানি। মারাত্মক মহামারীকেও তূফান বলা হয়। উদ্দেশ্য সে সকল দুর্ঘটনা যা মানুষকে পরিবেষ্টন করে (ব্যাপক বিপদ) এবং তাদের বাড়িঘর-ক্ষেতখামারকে ক্ষতিগ্রস্ত করে। এখানে ইঙ্গিত হল- فَأَرْسَلْنَا عَلَيْهِمُ الطُّوفَانَ وَالْجَرَادَ وَالْقُمَّلَ وَالضَّفَادِعَ وَالدَّمَ آيَاتٍ مُفَصَّلَاتٍ আয়াতের দিকে। "অতঃপর আমি তাদের প্রতি তূফান, পঙ্গপাল, ঘুণপোকা, ব্যাঙ ও রক্ত প্রেরণ করি। এগুলো সব ছিল স্পষ্ট মুজিযা।" -পারা ৯, রুকূ ৬

الْقُمَّلُ الْحُمْنَانُ يُشْبِهُ صِغَارَ الْحَلَمِ উপরোক্ত ইবারতে الْقُمَّلُ শব্দের তাফসীর করছেন الْحُمْنَانُ দ্বারা। শব্দটির হা-এর উপর পেশ, মীম সাকিন। يُشْبِهُ صِغَارَ الْحَلَمِ হা এবং লাম-এর উপর যবর। ছোট ছোট উকুন যেগুলো ক্ষুদ্র ক্ষুদ্র উটের মত।

عُرُوشٌ وَعَرِيشٌ بِنَاءٌ ইমাম বুখারী র. বলেন, عُرُوشٌ وَعَرِيشٌ এর অর্থ হল ইমারত, প্রাসাদ।

ইঙ্গিত হল: وَدَمَّرْنَا مَا كَانَ يَصْنَعُ فِرْعَوْنُ وَقَوْمُهُ وَمَا كَانُوا يَعْرِشُونَ আয়াতের দিকে।

"আমি ফিরআউন ও তার সম্প্রদায়ের তৈরি কারখানা ও নির্মিত ইমারতগুলো ধ্বংস করে দিয়েছি।" -পারা ৯, রুকূ ৬

سُقِطَ كُلُّ مَنْ نَدِمَ فَقَدْ سُقِطَ فِي يَدِهِ ইঙ্গিত হল وَلَمَّا سُقِطَ فِي أَيْدِيهِمْ আয়াতের দিকে।

"আর যখন তারা শরমিন্দা হল- লজ্জিত হল।" -পারা ৯, রুকূ ৮

তিনি বলেন- আয়াতে سُقِطَ শব্দের অর্থ হল সে সকল ব্যক্তি যারা লজ্জিত হয়েছে এবং হাত কচলিয়ে আক্ষেপ ও লজ্জা প্রকাশ করেছে।

الْأَسْبَاطُ قَبَائِلُ بَنِي إِسْرَائِيلَ : ইঙ্গিত হল وَقَطَّعْنَاهُمُ اثْنَتَيْ عَشْرَةَ أَسْبَاطًا أُمَمًا আয়াতের দিকে। "আর আমি তাদেরকে ১২টি গোত্রে বিভক্ত করে আলাদা আলাদা দল করে দিয়েছি।" -পারা ৯, রুকূ ১০

অতএব الْأَسْبَاطُ দ্বারা উদ্দেশ্য বনী ইসরাঈলের গোত্রসমূহ। এর একবচন سبط। আপনি বলেন, من اي قبيلة انت তথা আপনি কোন কবীলার-কোন গোত্রের?

يَعْدُونَ فِي السَّبْتِ يَتَعَدَّوْنَ لَهُ يُجَاوِزُونَ تَجَاوُزٌ بَعْدَ تَجَاوُزٍ تَعْدُ تُجَاوِزُ : ইঙ্গিত হল وَاسْأَلْهُمْ عَنِ الْقَرْيَةِ الَّتِي كَانَتْ حَاضِرَةَ الْبَحْرِ إِذْ يَعْدُونَ فِي السَّبْتِ আয়াতের দিকে। "আপনি তাদেরকে (ইয়াহুদীদেরকে) সমুদ্র তীরবর্তী জনপদের অবস্থা সম্পর্কে জিজ্ঞেস করুন, যখন তারা শনিবার দিনের ব্যাপারে সীমালংঘন করছিল।" -পারা ৯, রুকূ ১১

তিনি বলেন, আয়াতে কারীমার يَعْدُونَ শব্দের অর্থ হল তারা সীমালংঘন করছিল। শরঈ সীমারেখা অতিক্রম করছিল। (তাদেরকে শনিবার দিনে শিকার করতে বারণ করা হয়েছিল। সেদিন তাদের প্রতি নির্দেশ ছিল শুধু ইবাদতে লিপ্ত থাকার। কিন্তু তারা উল্টো সীমালংঘন করতে আরম্ভ করে।)

تَعْدُ تُجَاوِزْ তা-এর উপর যবর, আইন-এর উপর জযম। অর্থাৎ, عـــدوان মাসদার থেকে। এর অর্থ সীমালংঘন করা। এখানে تُجَاوِزْ শব্দটির তা-এর উপর পেশ, ওয়াও এর নিচে যের। আরেক কপিতে আছে تعــد দাল-এর উপর তাশদীদ সহকারে। এর অর্থ تجاوز (ওয়াও এবং ঝা-এর উপর যবর যোগে।)– কাসতাল্লানী ও বুখারীর হাশিয়া

شُرَّعًا شَوَارِعَ ইঙ্গিত হল إِذْ تَأْتِيهِمْ حِيتَانُهُمْ يَوْمَ سَبْتِهِمْ شُــرَّعًا "যখন শনিবার উদযাপনের দিন মাছ পানিতে ভেসে তাদের নিকট আসত।"– আরাফ : ১৬৩, পারা ৯, রুকূ ১১

এটি এর পূর্ববর্তী আয়াতের فِي السَّبْتِ এর সাথে মুত্তাসিল (সংশ্লিষ্ট)। তিনি বলেন, شُرَّعًا শব্দের অর্থ شَوَارِعَ শব্দদ্বয় বহুবচন। একবচন شارع অর্থ হল পানির উপর ভেসে ভেসে।

بَئِيسٍ شَدِيد এর অর্থ হল কঠোর। ইঙ্গিত হল وَأَخَذْنَا الَّذِينَ ظَلَمُوا بِعَذَابٍ بَئِــيسٍ আয়াতের দিকে। "আর যারা জুলুম বা সীমালংঘন করে আমি তাদেরকে কঠোর শাস্তি দেই।– আরাফ : ১৬৫, পারা ৯, রুকূ ১১

أَخْلَدَ إِلَى الْأَرْضِ : قَعَدَ وَتَقَاعَسَ শব্দের তাফসীর করেছেন أَخْلَدَ إِلَى الْأَرْضِ قَعَدَ এবং تَقَاعَسَ দ্বারা قَعَدَ এবং تَقَـــاعَسَ উভয়টি সমার্থক। অর্থাৎ, পেছনে সরে এসেছে। قعـــود الي الارض দ্বারা ইঙ্গিত হল দুনিয়ার প্রতি ভীষণ ঝোকের দিকে। এবার অর্থ হল, দুনিয়াকে আকড়ে ধরেছে, দুনিয়ার দিকে আকৃষ্ট হয়েছে (এবং স্বীয় কুপ্রবৃত্তির অনুসরণ করেছে)। ইঙ্গিত হল وَلَكِنَّهُ أَخْلَدَ إِلَى الْأَرْضِ وَاتَّبَعَ هَوَاهُ আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ১১

هُــمْ : যমীর অধিকাংশ মুফাসসিরের মতে বালআম ইবনে বাউরার দিকে ফিরেছে। সে ছিল একজন ইয়াহুদী আলেম। সে ইসমে আজম জানত। কিন্তু সে দুনিয়ার প্রতি আকৃষ্ট হয়ে পড়ে এবং খাহেশাতে নফসানীর অনুসরণ করতে আরম্ভ করে।

**নোট :** বালআম ইবনে বাউরার ঘটনা প্রসিদ্ধ। এর জন্য আরবী তাফসীরের কিতাবাদি ছাড়াও দ্রষ্টব্য তাফসীরে মাজহারী (উর্দূ), মা'আরিফুল কুরআন ও ফয়যুল ইমামাইন শরহে জালালাইন।

وَالَّــذِينَ كَــذَّبُوا بِآيَاتِنَـــا سَنَسْتَدْرِجُهُمْ أَيْ نَأْتِيهِمْ مِنْ مَأْمَنِهِمْ كَقَوْلِهِ تَعَالَى فَأَتَاهُمُ اللَّهُ مِنْ حَيْثُ لَمْ يَحْتَــسِبُوا ইঙ্গিত হল سَنَسْتَدْرِجُهُمْ مِنْ حَيْثُ لَــا يَعْلَمُــونَ আয়াতের দিকে। পারা ৯, রুকূ ১২ "আর যারা আমার নিদর্শনাবলীকে প্রত্যাখ্যান করে তাদেরকে আমি ক্রমে ক্রমে (জাহান্নামের দিকে) নিয়ে যাই যে, তারা জানতেও পারবে না।" –আরাফ : ১৮২। এখানে سَنَسْتَدْرِجُهُمْ-এর তাফসীর করছেন أَيْ نَأْتِيهِمْ مِنْ مَأْمَنِهِمْ দ্বারা। "তাদের নিকট আমি নিরাপদ স্থান দিয়ে আসি।"

اســتدراج শব্দের অর্থ হল এক স্তর থেকে অন্য স্তরে বা সিড়িতে আরোহন করানো, কাছে আনা। এর পদ্ধতি এই হয় যে, যখন কেউ অবাধ্যতা ও নাফরমানী করে আল্লাহ তা'আলা তাকে আরো নেয়ামত দান করেন তখন সে আরো বেশি নাফরমানীতে লিপ্ত হয় বরং মত্ত হয়ে পড়ে। যখন সে পূর্ণাঙ্গ অবাধ্য হয়ে পড়ে তখন হঠাৎ আল্লাহ তা'আলা তাকে পাকড়াও করেন। যেমন আল্লাহ তা'আলা ইরশাদ করেন- حَتَّى إِذَا فَرِحُوا بِمَا أُوتُوا أَخَذْنَاهُمْ بَغْتَةً (অবশেষে যখন তারা প্রদত্ত নেয়ামতের কারণে দম্ভ করতে আরম্ভ করে তখন আমি তাদেরকে হঠাৎ করে পাকড়াও করি।)

এর তাফসীর করেন যে, আমি তাদের নিরাপদ স্থান দিয়ে পৌঁছব। অর্থাৎ, তারা সম্পূর্ণ ভীতিহীন প্রশান্ত থাকবে। তাদের ধারণা-কল্পনায় আসবে না, এমতাবস্থায় তাদের নিকট আমার হুকুম পৌঁছবে। যেমন আল্লাহ তা'আলার বাণী রয়েছে– فَأَتَاهُمُ اللهُ مِنْ حَيْثُ لَمْ يَحْتَــسِبُوا "আল্লাহর হুকুম তাদের নিকট এমনভাবে পৌছেছে যে তাদের ধারণায় ও তা আসেনি।" অতএব এখানে উপমা দেয়া হয়েছে হঠাৎ পাকড়াও এর ক্ষেত্রে।

مِنْ جُنُوْن : ইঙ্গিত হল اَوَلَمْ يَتَفَكَّرُوْا مَا بِصَاحِبِكُمْ مِنْ جِنَّةٍ আয়াতের দিকে। "তারা কি চিন্তা করে নি যে, তাদের সহচর আদৌ উম্মাদ নয়।" -পারা ৯, রুকূ ১২ (সহচর দ্বারা উদ্দেশ্য হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম, যাঁর সাথে তাদের সংশ্লিষ্টতা রয়েছে। এখানে جِنَّة এর তাফসীর করেছেন جُنُوْن (পাগলামী- উম্মাদনা) দ্বারা।

أَيَّانَ مُرْسَاهَا مَتَى خُرُوْجُهَا : أَيَّانَ مُرْسَاهَا অর্থ কখন তার বহিঃপ্রকাশ ঘটবে।

فَأَتَمَّتْهُ ইঙ্গিত হল فَلَمَّا تَغَشَّاهَا حَمَلَتْ حَمْلًا خَفِيفًا فَمَرَّتْ بِهِ اسْتَمَرَّ بِهَا الْحَمْلُ আয়াতের দিকে। "অতঃপর যখন পুরুষটি সে মহিলাকে ঢেকে ফেলে (স্বামী স্ত্রীকে ঢেকে ফেলে মানে তার সাথে মিলিত হয়) তখন সে হালকা বোঝা বহন করে- গর্ভধারণ করে। সে তা গর্ভে ধারণ করে চলাফেরা করতে থাকে।" -পারা ৯, রুকূ ১৪

আয়াতে কারীমায় حملا মাসদারটি ইসমে মাফউল তথা محمول এর অর্থে ব্যবহৃত। এখানে حملا এর তাফসীর করছেন যে, স্ত্রী সে বোঝা তথা গর্ভস্থ বাচ্চা নিয়ে চলাফেরা করতে থাকে এবং এর মুদ্দত পূর্ণ করে।

আল্লামা আইনী র. ও আল্লামা কাসতাল্লানী র. বলেন, مَرَّتْ শব্দের যমীর হযরত হাওয়া আ.-এর দিকে ফিরেছে। (তদ্বারা উদ্দেশ্য হাওয়া আ.) কারণ এ আয়াতের প্রথমাংশ হল هُوَ الَّذِي خَلَقَكُمْ مِنْ نَفْسٍ وَاحِدَةٍ وَجَعَلَ مِنْهَا زَوْجَهَا لِيَسْكُنَ إِلَيْهَا فَلَمَّا تَغَشَّاهَا "তিনিই তোমাদেরকে এক ব্যক্তি থেকে সৃষ্টি করেছেন ও তা থেকে তার স্ত্রী সৃষ্টি করেছেন যাতে সে তার নিকট শান্তি পায়।"

يَنْزَغَنَّكَ يَسْتَخِفَّنَّكَ ইঙ্গিত হল , وَإِمَّا يَنْزَغَنَّكَ مِنَ الشَّيْطَانِ نَزْغٌ فَاسْتَعِذْ بِاللهِ আয়াতের দিকে।

"আর যদি আপনার মধ্যে শয়তানের পক্ষ্য থেকে কোন ওয়াসওয়াসা বা কুমন্ত্রণা (গোসসা) আসতে আরম্ভ করে তবে আল্লাহর আশ্রয় চেয়ে নিবেন।" -পারা ৯, রুকূ ১৪

আবু উবায়দা থেকে বর্ণিত আছে যে, يَنْزَغَنَّكَ এর অর্থ হল يَسْتَخِفَّنَّكَ। استخفاف এর আভিধানিক অর্থ হল হক ও সঠিক পথ থেকে সরিয়ে দেয়া। اما শব্দের ان শরতিয়্যাহ আর ما শব্দটি অতিরিক্ত। তাহলে আবু উবায়দার তাফসীর অনুযায়ী অর্থ হবে– যদি শয়তানের পক্ষ থেকে হক থেকে ফেরানোর ওয়াসওয়াসা তথা ক্রোধ আসে তাহলে আশ্রয় চেয়ে নিবেন। আল্লামা আইনী র. বলেন, আবু উবাইদা অনুরূপ ব্যাখ্যা দিয়েছেন। আর ইবনে জারীর এর অর্থ সম্পর্কে বলেন واما يغضبنك من الشيطان غضب يصدك عن الاعراض عن الجاهل ويحملك علي مجازاته فاستعذ بالله এর অর্থ হল, "শয়তানের পক্ষ থেকে যদি ক্রোধ এসে যায় এবং তা তোমাকে জাহিল মূর্খকে উপেক্ষা করতে বাধা দেয়, প্রতিশোধ নিতে উস্কানী দেয় তবে আল্লাহর শরন গ্রহণ কর। তার নিকট আশ্রয় প্রার্থনা কর।"– উমদা : ৮/২৩৭

طَيْفٌ مُلِمٌّ بِهِ لَمَمٌ وَيُقَالُ طَائِفٌ وَهُوَ وَاحِدٌ ইঙ্গিত হল إِنَّ الَّذِينَ اتَّقَوْا إِذَا مَسَّهُمْ طَائِفٌ مِنَ الشَّيْطَانِ تَذَكَّرُوا আয়াতের দিকে। "যারা আল্লাহকে ভয় করে যখন শয়তানের পক্ষ থেকে তাদের কোন আশংকা হয় তখন তারা আল্লাহর স্মরণে লেগে যায়।" -পারা ৯, রুকূ ১৪

উপরোক্ত আয়াতে সংখ্যাগরিষ্ঠের একটি কিরাআত হল طَائِفٌ من طوفا ইসমে ফায়েলের সীগা। আরেকটি কিরাআত হল طيف من ض يائي আল্লামা সুয়ূতী র. জালালাইনের মূলপাঠে এ কিরাআতটিই অবলম্বন করেছেন। অতঃপর আরেক কিরাআতে طَائِفٌ আছে বলে স্পষ্ট বিবরণ দিয়েছেন।

আবু উবায়দা র. طَيْفٌ এর তাফসীর করেছেন مُلِمٌّ بِهِ যদ্বারা এদিকে ইঙ্গিত করতে চাইছেন যে, উভয়টি সমার্থক। لم। يلم الماما এর অর্থ হল, ছোট গোনাহে লিপ্ত হওয়া, রোগাক্রান্ত হওয়া। তিনি বলেছেন, طَيْفٌ এর অর্থ হল مُلِمٌّ অতঃপর এর তাফসীর করেন بِهِ لَمَمٌ আর لَمَمٌ শব্দের অর্থ হল সামান্য উম্মাদনা, ছোট গোনাহ। এমতাবস্থায় আয়াতের অর্থ হবে – যারা আল্লাহকে ভয় করে যখন শয়তানের পক্ষ থেকে তাদেরকে গোনাহ বা উম্মাদনা স্পর্শ করে তৎক্ষণাৎ তারা সতর্ক হয়ে যায় এবং আল্লাহর যিকরে রত হয়।

وَيُقَالُ طَائِفٌ وَهُوَ وَاحِدٌ ইঙ্গিত হল طَيْفٌ এর পরিবর্তে এক কিরাআতে আছে طَائِفٌ। অর্থ একই।

يَمُدُّونَهُمْ يُزَيِّنُونَ : ইঙ্গিত হল وَإِخْوَانُهُمْ يَمُدُّونَهُمْ فِي الْغَيِّ ثُمَّ لَايُقْصِرُونَ (٢٠٢) আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ১৪

"আর যারা এদের (শয়তানদের) ভাই (অনুসারী) তারা তাদেরকে ভ্রষ্টতার দিকে টেনে নেয় অতঃপর তারা (অনুসারীরা) গোমরাহী থেকে বিরত হয় না।"

আবু উবায়দা বলেন, শয়তানদের ভাইয়েরা আল্লাহর ভয় রাখেনা। يُزَيِّنُونَ সুশোভিত করে। অর্থাৎ, তাদের সামনে গোমরাহী এবং কুফরকে।

وَخِيفَةً خَوْفًا وَخُفْيَةً مِنْ الْإِخْفَاءِ ইঙ্গিত হল وَاذْكُرْرَبَّكَ فِي نَفْسِكَ تَضَرُّعًا وَخِيفَةً আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ১৪

"সকাল সন্ধ্যায় আপনার রবকে স্মরণ করতে থাকুন (কুরআন অথবা তাসবীহ ইত্যাদি দ্বারা) মনে মনে (আস্তে আস্তে) বিনয়ের সাথে ভয় নিয়ে, জোরে না বরং তুলনামূলক ক্ষীণ স্বরে।"

আবু উবায়দা র. خِيفَةً এর তাফসীর করেছেন خَوْفًا মানে ভীতি দ্বারা। আর خُفْيَةً শব্দটি গৃহীত الْإِخْفَاءِ থেকে। ইঙ্গিত হল ادعوا ربكم تضرعا وخفية আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ১৪

وَالْآصَالُ وَاحِدُهَا أَصِيلٌ وَهُوَ مَا بَيْنَ الْعَصْرِ إِلَى الْمَغْرِبِ كَقَوْلِهِ بُكْرَةً وَأَصِيلًا : তিনি বলেন, الْآصَالُ শব্দটির একবচন أَصِيلٌ। এর অর্থ হল আসর থেকে মাগরিব পর্যন্ত সময়টুকু। কোন কোন আহলে সুন্নত থেকে বর্ণিত আছে যে, الْآصَالُ শব্দটি جمع الجمع (বহুবচনের বহুবচন) অর্থাৎ, أَصِيلٌ-এর বহুবচন হল أُصل আর أُصل এর বহুবচন আসে الْآصَالُ। মোটকথা, أَصِيلٌ শব্দটি একবচন। এর প্রমাণ بُكْرَةً وَأَصِيلًا সকাল সন্ধ্যার অর্থে ব্যবহৃত হয়।

## بَاب قَوْلِهِ عَزَّ وَجَلَّ قُلْ إِنَّمَا حَرَّمَ رَبِّيَ الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ

**২৩৮২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(হে নবী!)বলুন, আমার প্রতিপালক নিষিদ্ধ করেছেন প্রকাশ্য ও গোপন অশ্লীলতা।" ৭ : ৩৩, পারা ৯, রুকূ ৬

الْفَوَاحِشَ এর তাফসীরে বিভিন্ন রকম উক্তি রয়েছে। কিছু তো এর পূর্বে সূরা আনআমের শেষদিকের অনুচ্ছেদে لاتقربوا الفواحش এর অধীনে আলোচনায় এসেছে। আল্লামা আইনী র. বিভিন্ন উক্তি বর্ণনা করার পর বলেন,

فمن ابن عباس قال كانوا في الجاهلية لايرون بالزنا باسا في السر ويستقبحونه في العلانية فحرم الله الزنا في السر والعلانية وعن سعيد بن جبير ومجاهد ما ظهر نكاح الامهات وما بطن الزنا

"হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে, তিনি বলেছেন, জাহেলী যুগে লোকজন গোপন জিনাকে খারাপ মনে করত না, খারাপ মনে করত প্রকাশ্য ব্যাভিচারকে। ফলে আল্লাহ তাআলা গোপন ও প্রকাশ্য ব্যাভিচারকে হারাম করেছেন।

হযরত সাঈদ ইবনে জুবাইর ও মুজাহিদ র. থেকে বর্ণিত আছে, ما ظهر বা প্রকাশ্য দ্বারা 'মায়েদেরকে বিয়ে করা' আর وما بطن দ্বারা উদ্দেশ্য 'সাধারণ জিনা'।

**حَدَّثَنَا** سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَمْرِو بْنِ مُرَّةَ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قُلْتُ أَنْتَ سَمِعْتَ هَذَا مِنْ عَبْدِ اللَّهِ قَالَ نَعَمْ وَرَفَعَهُ قَالَ لَا أَحَدَ أَغْيَرُ مِنْ اللَّهِ فَلِذَلِكَ حَرَّمَ الْفَوَاحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ وَلَا أَحَدَ أَحَبُّ إِلَيْهِ الْمِدْحَةُ مِنْ اللَّهِ فَلِذَلِكَ مَدَحَ نَفْسَهُ

**১৬১.** সুলায়মান ইব্‌নে হারব র. ..... আমর ইব্‌নে মুররাহ্ র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবু ওয়ায়েলকে জিজ্ঞেস করলাম, আপনি কি এটা আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. থেকে শুনেছেন? তিনি বললেন. হ্যাঁ এবং তিনি এটাকে মারফূ' হাদীস হিসেবে বর্ণনা করেছেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, অন্যায়কে ঘৃণাকারী

আল্লাহর তুলনায় অন্য কেউ নেই, এজন্যেই তিনি প্রকাশ্য-অপ্রকাশ্য সকল অশ্লীলতাকে হারাম করে দিয়েছেন, আবার আল্লাহর চেয়ে প্রশংসাপ্রিয় অন্য কেউ নেই, এজন্যই তিনি নিজে নিজের প্রশংসা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বুখারীর ৬৬৭ পৃষ্ঠায় এসেছে। দেখুন হাদীস নং ১৬৫।

**بَاب وَلَمَّا جَاءَ مُوسَى لِمِيقَاتِنَا وَكَلَّمَهُ رَبُّهُ قَالَ رَبِّ أَرِنِي أَنْظُرْ إِلَيْكَ قَالَ لَنْ تَرَانِي وَلَكِنْ انْظُرْ إِلَى الْجَبَلِ فَإِنْ اسْتَقَرَّ مَكَانَهُ فَسَوْفَ تَرَانِي فَلَمَّا تَجَلَّى رَبُّهُ لِلْجَبَلِ جَعَلَهُ دَكًّا وَخَرَّ مُوسَى صَعِقًا فَلَمَّا أَفَاقَ قَالَ سُبْحَانَكَ تُبْتُ إِلَيْكَ وَأَنَا أَوَّلُ الْمُؤْمِنِينَ قَالَ ابْنُ عَبَّاسٍ أَرِنِي أَعْطِنِي** বুখারী ৬৬৮

**২৩৮৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী :" মূসা যখন আমার নির্ধারিত সময়ে উপস্থিত হল এবং তাঁর প্রতিপালক তার সাথে কথা বললেন, তখন সে বলল, হে আমার প্রতিপালক! আমাকে দর্শন দাও, আমি তোমাকে দেখব, তিনি বললেন, তুমি আমাকে কখনোই দেখতে পাবে না। তুমি বরং পাহাড়ের প্রতি লক্ষ্য কর, তা যদি স্ব-স্থানে স্থির থাকে তবে তুমি আমাকে দেখবে, যখন তার প্রতিপালক পাহাড়ে জ্যোতি প্রকাশ করলেন তখন তা পাহাড়কে চূর্ণ-বিচূর্ণ করল আর মূসা আ. সংজ্ঞাহীন হয়ে পড়ল। যখন সে জ্ঞান ফিরে পেল, তখন বলল, মহিমময় তুমি, আমি অনুতপ্ত হয়ে তোমাতেই প্রত্যাবর্তন করলাম এবং মু'মিনদের মধ্যে আমিই প্রথম।" ৭ : ১৪৩

ইবনে আব্বাস রা. বলেন أَرِنِي – আমাকে দেখা দাও।

ইঙ্গিত হল ৯ পারার ৭নং রুকুর ১৪৩ নং আয়াতের দিকে।

"আর মূসা আ. যখন আমার নির্ধারিত সময়ে উপস্থিত হল এবং তাঁর রব তাঁর সাথে কথা বলল, তখন সে আরজ করল, হে আমার রব! আমাকে দর্শন দিন আমি আপনাকে এক নজর দেখব। ইরশাদ হল, তুমি আমাকে দুনিয়াতে কখনো দেখতে পাবে না। (কারণ এসব চোখ আল্লাহর সৌন্দর্য সহ্য করার ক্ষমতা রাখে না। যেমন– মিশকাতে মুসলিম শরীফ থেকে হাদীস আছে – لاحرقت سبحات وجهه (তাঁর চেহারার সৌন্দর্যের তাজাল্লী সব জ্বালিয়ে পুড়িয়ে শেষ করে দিত) তোমার প্রশান্তির জন্য আমি নির্ধারণ করছি যে, তুমি এ পাহাড়ের দিকে লক্ষ্য করতে থাক, আমি তার উপর একটি ঝলক নিক্ষেপ করছি) এটি স্বস্থানে স্থির থাকলে তুমিও আমাকে দেখতে পাবে।

মোটকথা, মূসা আ. সেদিকে দেখতে থাকলেন।

"যখন তাঁর রব পাহাড়ে জ্যোতি প্রকাশ করলেন তখন তা পাহাড়কে চুর্ণ-বিচূর্ণ করে ফেলল আর মূসা বেহুঁশ হয়ে পড়ে গেল। অতঃপর যখন জ্ঞান ফিরে পেল তখন আরজ করল, আপনার সত্তা পবিত্র, আমি অনুতপ্ত হয়ে আপনাতেই প্রত্যাবর্তন করলাম– আপনার দরবারে ওযর পেশ করছি, মুমিনদের মধ্যে আমিই সর্বপ্রথম।"– সূরা আরাফ : ১৪৩

ইবনে আব্বাস রা. বলেছেন, أَرِنِي শব্দের অর্থ হল اعطِني অর্থাৎ, আপনি আমাকে দান করুন।

**ব্যাখ্যা : ميقات শব্দটি** ميعاد و ميزان এর ওযনে। আসলে ছিল موقات। ميزان এর তালীলে ميقات হয়ে গেছে।

সারকথা হল, হযরত মূসা আ. আল্লাহর সাথে কথোপকথনের মর্যাদা লাভ করেছেন। তখন মূসা আ. আল্লাহর দরবারে আবেদন করলেন, আমাকে যেহেতু কালীমুল্লাহর বিশেষ মর্যাদায় ভূষিত করলেন, সেহেতু একবার যদি আপনার দর্শন দানে আমাকে সম্মানিত করতেন তাহলে কতই না বড় অনুগ্রহ হত! মূসা আ.-এর এ আবেদন দ্বারা বুঝা গেল আল্লাহর দর্শন সম্ভব। অসম্ভব নয়। কারণ মূসা আ.-এর ন্যায় একজন সম্মানিত নবী কখনো অসম্ভব বিষয়ের দরখাস্ত করতে পারেন না। কিন্তু আল্লাহ তাআলা বললেন, لن تراني তুমি আমাকে দেখতে পারবে না। কারণ আমি অবিনশ্বর আর তুমি ও তোমার চোখ নশ্বর। এজন্য দেখতে পারবে না। আল্লাহ তা'আলা لن تراني বলেছেন, لن أُري (আমাকে দেখা যাবে না

বা আমার দিকে দৃষ্টিপাত করা যাবে না) বলেননি। অর্থ এই হল যে, দর্শনের প্রতিবন্ধকতা শুধু নশ্বরের পক্ষ থেকে। অন্যথায় আল্লাহর দর্শন সম্ভব। ময়দানে হাশরে এবং জান্নাতে আল্লাহর বাস্তব দর্শন ঘটবে।

এ তালিকটিকে তাবারী র. আলী ইবনে আবু তালহা ইবনে আব্বাস রা. সূত্রে رَبِّ أَرِنِي أَنْظُرْ إِلَيْكَ প্রসঙ্গে মুত্তাসিলরূপে বর্ণনা করেছেন। তাতে لن تراني এর তাফসীরে) বলেছেন اعطني (আমাকে দান করুন)– উমদা। অর্থাৎ, এটি হল আন্তরিক দর্শন এবং মাফউল মাহযুফ। যেমন তাফসীরে খাযিন ও জালালাইনে আছে- رَبِّ أَرِنِي أَنْظُرْ إِلَيْكَ "আপনি আমাকে আপনার দর্শন দিন। আপনাকে আমি দেখব।" কারো কারো তাত্ত্বিক বিশ্লেষণ হল, أَرِنِي এর তাফসীর اعطني দ্বারা উদ্দেশ্য চোখে দেখা, আন্তরিক দর্শন নয়। অতএব অর্থ হল আপনি আমাকে আমার চোখ দ্বারা দর্শন দান করুন। – লামি"– ৩/২০৩

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرِو بْنِ يَحْيَى الْمَازِنِيِّ عَنْ أَبِيهِ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ جَاءَ رَجُلٌ مِنَ الْيَهُودِ إِلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ لُطِمَ وَجْهُهُ وَقَالَ يَا مُحَمَّدُ إِنَّ رَجُلًا مِنْ أَصْحَابِكَ مِنَ الْأَنْصَارِ لَطَمَ فِي وَجْهِي قَالَ ادْعُوهُ فَدَعَوْهُ قَالَ لِمَ لَطَمْتَ وَجْهَهُ قَالَ يَا رَسُولَ اللَّهِ إِنِّي مَرَرْتُ بِالْيَهُودِ فَسَمِعْتُهُ يَقُولُ وَالَّذِي اصْطَفَى مُوسَى عَلَى الْبَشَرِ فَقُلْتُ وَعَلَى مُحَمَّدٍ وَأَخَذَتْنِي غَضْبَةٌ فَلَطَمْتُهُ قَالَ لَا تُخَيِّرُونِي مِنْ بَيْنِ الْأَنْبِيَاءِ فَإِنَّ النَّاسَ يَصْعَقُونَ يَوْمَ الْقِيَامَةِ فَأَكُونُ أَوَّلَ مَنْ يُفِيقُ فَإِذَا أَنَا بِمُوسَى آخِذٌ بِقَائِمَةٍ مِنْ قَوَائِمِ الْعَرْشِ فَلَا أَدْرِي أَفَاقَ قَبْلِي أَمْ جُزِيَ بِصَعْقَةِ الطُّورِ الْمَنَّ وَالسَّلْوَى

১৬২. মুহাম্মদ ইউসুফ ...... আবু সঈদ খুদরী রা. বলেছেন, এক ইয়াহুদী নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর দরবারে উপস্থিত হল। তার মুখমণ্ডলে চপেটাঘাত খেয়ে বলল, হে মুহাম্মদ! আপনার এক আনসারী সাহাবী আমার মুখমণ্ডলে চপেটাঘাত করেছে। তিনি বললেন, তাকে ডেকে আন। তারা ওকে ডেকে আনল, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "একে চপেটাঘাত করেছ কেন?" সে বলল, ইয়া রাসূলাল্লাহ! আমি এই ইয়াহুদীর পাশ দিয়ে যাচ্ছিলাম। তখন শুনলাম সে বলছে, শপথ সে সত্তার যিনি মূসা আ.কে মানব জাতির উপর মনোনীত করেছেন। তখন আমি বললাম, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপরও মনোনীত করেছেন? এরপর আমার রাগ এসে গিয়েছিল, তাই তাকে চপেটাঘাত করেছি। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, (অন্যের মানহানি হতে পারে কিংবা নিজেদের খেয়াল খুশিমত) তোমরা আমাকে অন্যান্য নবী থেকে উত্তম বলো না। কারণ, সব মানুষই কিয়ামত দিবসে সংজ্ঞাহীন হয়ে পড়বে, সর্বপ্রথম আমি সচেতন হব। তিনি বলেন, তখন আমি দেখব যে, মূসা আ. আরশের খুঁটি ধরে রেখেছেন, আমার বোধগম্য হবে না যে, তিনি কি আমার পূর্বে সচেতন হবেন, নাকি তুর পাহাড়ের সংজ্ঞানীহনতাকে এর বিনিময় নির্ধারণ করা হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় أَمْ حُوزِيَ بِصَعْقَةِ الطُّورِ বাক্য থেকে। আমাদের ভারতীয় কপিগুলোতে আছে أَمْ جُزِيَ بِصَعْقَةِ الطُّورِ

ইমাম বুখারী র. হাদীসটি ৩২৫ এবং ১০২১ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**প্রশ্নোত্তর :** প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন قَالَ لَا تُخَيِّرُونِي مِنْ بَيْنِ الْأَنْبِيَاءِ – আম্বিয়ায়ে কেরামের উপর আমাকে শ্রেষ্ঠত্ব দান করো না। অথচ সংখ্যাগরিষ্ঠের সর্বসম্মত সিদ্ধান্ত হল, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সর্বশ্রেষ্ঠ নবী। بعد از خدا بزرك توئ قصه مختصر

মুহাদ্দিসীনে কেরাম এর বিভিন্ন উত্তর দিয়েছেন – ১. প্রিয়নবী সাল্লাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সর্বশ্রেষ্ঠ নবী– একথা জানার পূর্বে তিনি উক্ত কথা বলেছেন। ২. অথবা এর অর্থ হল, আমাকে এমনভাবে মুকাবিলরূপে শ্রেষ্ঠত্ব দান করো না যার ফলে অন্য নবীর হেয়-প্রতিপন্নতা আবশ্যক হয়। ৩. অথবা এরূপ কোন শ্রেষ্ঠত্ব ও প্রাধান্য বর্ণনা করো না যা হবে নিজের রায় ও প্রবৃত্তি মুতাবিক। বরং শুধু নবুওয়াত ও রিসালাত হিসাবে যা কিছু প্রমাণিত, এরূপ বিষয়ে বর্ণনা করা সঠিক, অন্যকে হেয়-প্রতিপন্ন না করে। যত ফযীলত প্রমাণিত আছে তা বলতে কোন অসুবিধা নেই। ৪. অথবা নবী

করীম সাল্লাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বিনয় প্রকাশার্থে তা বলেছেন। উদ্দেশ্য উম্মতকে সতর্ক করা যে, দেখো, আল্লাহ তা'আলা সমস্ত আম্বিয়ায়ে কেরামকে কোন না কোন বিশেষ ফযীলত দান করেছেন। যার ফলে অন্যের উপর শাখাগত শ্রেষ্ঠত্ব অর্জিত হয়। দেখো, কিয়ামতে যখন সবাই বেহুঁশ হয়ে যাবে তখন সর্বপ্রথম আমি হুঁশ ফিরে পাব। হুঁশ আসার সাথে সাথেই আমি দেখব, মূসা আ. আরশের স্তম্ভ ধরে দাঁড়িয়ে আছেন। এবার হয়ত তিনিও বেঁহুশ হয়েছিলেন অন্য সবার সাথে। অতঃপর তিনি সবার আগে হুঁশ লাভ করেছিলেন, অথবা তিনি বেহুঁশই হননি। কারণ, তূর পাহাড়ে তিনি বেহুঁশ হয়েছিলেন। মোটকথা, হতে পারে, এ শাখাগত ফযীলতের কারণে ইয়াহুদী মূসা আ. এর ফযীলত বর্ণনা করেছে। কিন্তু শাখাগত ফযীলত বা শ্রেষ্ঠত্ব দ্বারা তো ব্যাপক ফযীলত বা শ্রেষ্ঠত্ব আবশ্যক হয় না।

## باب قوله المن والسلوي

**২৩৮৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : " মান্না এবং সালওয়া।" -৭ : ১৬০, পারা ৯, রুকূ ১০

ইঙ্গিত হল وَاَنْزَلْنَا عَلَيْكُمُ الْمَنَّ وَالسَّلْوٰي আয়াতের দিকে।

ব্যাখ্যা সূরা বাকারায় এসেছে।

حَدَّثَنَا مُسْلِمٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَبْدِ الْمَلِكِ عَنْ عَمْرِو بْنِ حُرَيْثٍ عَنْ سَعِيدِ بْنِ زَيْدٍ عَنِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْكَمْأَةُ مِنَ الْمَنِّ وَمَاؤُهَا شِفَاءُ الْعَيْنِ

**১৬৩.** মুসলিম র...... সা'ঈদ ইব্‌নে যায়েদ রা. সূত্রে বর্ণিত, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, اَلْكَمْأَةُ উদ্ভিদ জাতীয় মান্না-এর মত এবং এর পানি চোখের রোগমুক্তি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হল মান্নের আলোচনায় অর্থাৎ, اَلْكَمْأَةُ مِنَ الْمَنِّ বাক্যে।

ইমাম বুখারী র. হাদীসটি বর্ণনা করেছেন তাফসীরে ৬৬৮, তিববে ৮৫০ পৃষ্ঠায়। ইমাম মুসলিম বর্ণনা করেছেন আতইমায়। এমনিভাবে ইমাম তিরমিযী র. প্রমুখও হাদীসটি বর্ণনা করেছেন।

اَلْكَمْأَةُ কাফ-এর উপর যবর, মীম সাকিন, পরবর্তীতে যবর বিশিষ্ট হামযা। এর বহুবচন হল اَلْكَمْأ কাফ-এর উপর যবর, মীম সাকিন, পরবর্তীতে হামযা যেমন تمر و تمرة। হাশিয়ায়ে বুখারী : ৮৫০

ব্যাংঙের ছাতাকে মান্ন-এর প্রকার বলা হয়েছে। কারণ এটি নিজে নিজেই উৎপন্ন হয়। এর জন্য বীজ, সার ও কষ্ট-মেহনতের প্রয়োজন হয় না। যেমনিভাবে বনী ইসরাঈলের মান্না সালওয়ার জন্য কষ্ট মেহনতের প্রয়োজন হত না। বিনা পরিশ্রমেই তারা তা পেত। কোন কোন এলাকায় এটাকে সাপের ছাতাও বলা হয়। (যেমন চিলমিল জিলা বেগুসরাই এলাকায়) এ মাশরুম বা ব্যাংঙের ছাতা শীতের মৌসমে সাধারণত উৎপন্ন হয়। এর রস চোখের প্রতিষেধক। এককভাবে অথবা অন্য ঔষধের সাথে মিশিয়ে।

## بَاب قُلْ يَا أَيُّهَا النَّاسُ إِنِّي رَسُولُ اللّٰهِ إِلَيْكُمْ جَمِيعًا الَّذِي لَهُ مُلْكُ السَّمٰوَاتِ وَالْأَرْضِ لَا إِلٰهَ إِلَّا هُوَ يُحْيِي وَيُمِيتُ فَآمِنُوا بِاللّٰهِ وَرَسُولِهِ النَّبِيِّ الْأُمِّيِّ الَّذِي يُؤْمِنُ بِاللّٰهِ وَكَلِمَاتِهِ وَاتَّبِعُوهُ لَعَلَّكُمْ تَهْتَدُونَ

**২৩৮৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "বলুন, হে মানুষ ! আমি তোমাদের সকলের জন্যে আল্লাহর রাসূল। যিনি আকাশমণ্ডলী ও পৃথিবীর সার্বভৌমত্বের অধিকারী; তিনি ব্যতীত অন্য কোন ইলাহ্ নেই, তিনি জীবিত করেন ও মৃত্যু ঘটান, সুতরাং ঈমান আন আল্লাহর প্রতি ও তাঁর বার্তাবাহক উম্মী নবীর প্রতি, যে আল্লাহ্ ও তাঁর বাণীতে ঈমান আনে এবং তোমরা তাঁর অনুসরণ কর যাতে তোমরা (সঠিক) পথ পাও।" ৭ : ১৫৮ -পারা ৯, রুকূ ১০

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ حَدَّثَنَا سُلَيْمَانُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ وَمُوسَى بْنُ هَارُونَ قَالَا حَدَّثَنَا الْوَلِيدُ بْنُ مُسْلِمٍ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ الْعَلَاءِ بْنِ زَبْرٍ قَالَ حَدَّثَنِي بُسْرُ بْنُ عُبَيْدِ اللَّهِ قَالَ حَدَّثَنِي أَبُو إِدْرِيسَ الْخَوْلَانِيُّ قَالَ سَمِعْتُ أَبَا الدَّرْدَاءِ يَقُولُ كَانَتْ بَيْنَ أَبِي بَكْرٍ وَعُمَرَ مُحَاوَرَةٌ فَأَغْضَبَ أَبُو بَكْرٍ عُمَرَ فَانْصَرَفَ عَنْهُ عُمَرُ مُغْضَبًا فَاتَّبَعَهُ أَبُو بَكْرٍ يَسْأَلُهُ أَنْ يَسْتَغْفِرَ لَهُ فَلَمْ يَفْعَلْ حَتَّى أَغْلَقَ بَابَهُ فِي وَجْهِهِ فَأَقْبَلَ أَبُو بَكْرٍ إِلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ أَبُو الدَّرْدَاءِ وَنَحْنُ عِنْدَهُ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَمَّا صَاحِبُكُمْ هَذَا فَقَدْ غَامَرَ قَالَ وَنَدِمَ عُمَرُ عَلَى مَا كَانَ مِنْهُ فَأَقْبَلَ حَتَّى سَلَّمَ وَجَلَسَ إِلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَصَّ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْخَبَرَ قَالَ أَبُو الدَّرْدَاءِ وَغَضِبَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَجَعَلَ أَبُو بَكْرٍ يَقُولُ وَاللَّهِ يَا رَسُولَ اللَّهِ لَأَنَا كُنْتُ أَظْلَمَ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ هَلْ أَنْتُمْ تَارِكُونَ لِي صَاحِبِي هَلْ أَنْتُمْ تَارِكُونَ لِي صَاحِبِي إِنِّي قُلْتُ يَا أَيُّهَا النَّاسُ إِنِّي رَسُولُ اللَّهِ إِلَيْكُمْ جَمِيعًا فَقُلْتُمْ كَذَبْتَ وَقَالَ أَبُو بَكْرٍ صَدَقْتَ قَالَ أَبُو عَبْد اللَّهِ غَامَرَ سَبَقَ بِالْخَيْرِ

১৬৪. আবদুল্লাহ্ র...... আবুদ্ দারদা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা আবু বকর রা. ও উমর রা. -এর মধ্যে বিতর্ক হয়েছিল, আবু বকর রা. উমর রা. কে চটিয়ে দিয়েছিলেন, এরপর রাগান্বিত অবস্থায় উমর রা. সেখান থেকে প্রস্থান করলেন, আবু বকর রা. তাঁর কাছে ক্ষমা প্রার্থনা করতে করতে তাঁর পিছু ছুটলেন কিন্তু উমর রা. ক্ষমা করলেন না, বরং তাঁর সম্মুখের দরজা বন্ধ করে দিলেন। এরপর আবু বকর রা. রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে আসলেন। আবুদ্ দারদা রা. বলেন, আমরা তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ছিলাম, ঘটনা শোনার পর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এতে উমর লজ্জাবোধ করলেন এবং সালাম করে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পাশে বসে পড়লেন ও ইতিবৃত্ত সব রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে বর্ণনা করলেন। আবু দারদা রা. বলেন, এতে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম অসন্তুস্ট হলেন। সিদ্দিকে আকবর রা. বারবার বলছিলেন, ইয়া রাসূলাল্লাহ্ ! আমি অধিক দোষী ছিলাম। অনন্তর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা আমার জন্যে আমার সাথীটাকে রাখবে কি? এমন একদিন ছিল যখন আমি বলেছিলাম, "হে লোক সকল! আমি তোমাদের সকলের জন্যে রাসূল, তখন তোমরা বলেছিলে "তুমি মিথ্যা বলেছ" আর আবু বকর রা. বলেছিলেন, "আপনি সত্য বলেছেন।"

আবু আবদুল্লাহ্ অর্থাৎ, ইমাম বুখারী র. غَـــامَرَ এর তাফসীর করেছেন যে, কল্যাণে অগ্রগামী হয়েছে। অর্থাৎ, হাদীস শরীফে যে غَـــامَرَ শব্দ এসেছে এর অর্থ হল আবু বকর রা. কল্যাণে অগ্রগামী হয়েছেন। অর্থাৎ, সকল পুরুষদের মধ্যে তিনি সর্বপ্রথম আমার সত্যায়ণ করেছেন, আমার প্রতি ঈমান এনেছেন। আর শ্রেষ্ঠত্ব তো অগ্রগামীরই।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল يَا أَيُّهَا النَّاسُ إِنِّي رَسُولُ اللَّهِ إِلَيْكُمْ جَمِيعًا আয়াতে। হাদীসটি মানাকিবে আবী বকরে ৫১৬ পৃষ্ঠায় এসেছে।

أَمَّا صَاحِبُكُمْ هَذَا فَقَدْ غَامَرَ কল্যাণে অগ্রগামী। এটা ইমাম বুখারী র.-এর তাফসীর। উদ্দেশ্য হল, ইরশাদে নব্বী غَامَرَ এর এক অর্থ এটাও নেয়া যায়। যদিও সংখ্যাগরিষ্ঠ মুহাদ্দিস এ অর্থ নেননি।

## بَاب وَلَمَّا جَاءَ مُوسَى لِمِيقَاتِنَا وَكَلَّمَهُ رَبُّهُ قَالَ رَبِّ أَرِنِي أَنْظُرْ إِلَيْكَ قَالَ لَنْ تَرَانِي وَلَكِنْ انْظُرْ إِلَى الْجَبَلِ فَإِنْ اسْتَقَرَّ مَكَانَهُ فَسَوْفَ تَرَانِي فَلَمَّا تَجَلَّى رَبُّهُ لِلْجَبَلِ جَعَلَهُ دَكًّا وَخَرَّ مُوسَى صَعِقًا فَلَمَّا أَفَاقَ قَالَ سُبْحَانَكَ تُبْتُ إِلَيْكَ وَأَنَا أَوَّلُ الْمُؤْمِنِينَ قَالَ ابْنُ عَبَّاسٍ أَرِنِي أَعْطِنِي

**২৩৮৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আর মূসা আ. বেহুঁশ হয়ে পড়ে গেল।" -৭ : ১৪৩, পারা ৯, রুকূ ৭।

এ অনুচ্ছেদে হযরত আবু সাঈদ খুদরী ও আবু হোরায়রা রা.-এর হাদীস রয়েছে। দ্রষ্টব্য বুখারীর এ পৃষ্ঠাতেই কিতাবুত তাফসীরের ১৬০ নং হাদীস। এ কারণে অধিকাংশ কপিতে এ অনুচ্ছেদটি নেই। তাছাড়া বুখারীর ব্যাখ্যাগ্রন্থ যেমন উমদাতুল বারী। ফাতহুল বারী ও কাসতাল্লানী ইত্যাদিতে কেউ এখানে এ অনুচ্ছেদটি উল্লেখ করেন নি।

## بَاب وَقُولُوا حِطَّةٌ

**২৩৮৭. অনুচ্ছেদ :** আল্লাহ তাআলার বাণী : "তোমরা বলো, 'ক্ষমা চাই"। ৭ : ১৬১ بَاب শব্দটি তারকীবে মুবদাতা মাহযূফের খবর। অর্থাৎ, هذا باب في الخ

**حَدَّثَنَا** إِسْحَاقُ أَخْبَرَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ هَمَّامِ بْنِ مُنَبِّهٍ أَنَّهُ سَمِعَ أَبَا هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ يَقُولُ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قِيلَ لِبَنِي إِسْرَائِيلَ ادْخُلُوا الْبَابَ سُجَّدًا وَقُولُوا حِطَّةٌ نَغْفِرْ لَكُمْ خَطَايَاكُمْ فَبَدَّلُوا فَدَخَلُوا يَزْحَفُونَ عَلَى أَسْتَاهِهِمْ وَقَالُوا حَبَّةٌ فِي شَعَرَةٍ

১৬৫. ইসহাক ইব্‌নে ইবরাহীম র...... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, ইসরাঈলীদেরকে নির্দেশ দেয়া হয়েছিল,- ادْخُلُوا الْبَابَ سُجَّدًا وَقُولُوا حِطَّةٌ نَغْفِرْ لَكُمْ خَطَايَاكُمْ "নতশিরে (ঝুকে জনপদের) দ্বারে প্রবেশ কর এবং বল ক্ষমা চাই, (অর্থাৎ, হে আল্লাহ! আমাদের গোনাহ ঝেড়ে দাও, ক্ষমা করে দাও) আমি তোমাদের অপরাধ ক্ষমা করব।" ৭ : ১৫৮ এরপর তারা তার বিপরীত করল, তারা নিজেদের নিতম্বে ভর দিয়ে মাটিতে বসে প্রবেশ করল এবং বলল حَبَّةٌ فِي شَعَرَةٍ – যবের মধ্যে বিচি চাই।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

অবশিষ্ট ব্যাখ্যার জন্য দ্রষ্টব্য কিতাবুত তাফসীরের ৬নং হাদীসের ব্যাখ্যা।

## بَاب خُذْ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ وَأَعْرِضْ عَنْ الْجَاهِلِينَ الْعُرْفُ الْمَعْرُوفُ

বুখারী ৬৬৬

**২৩৮৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আপনি ক্ষমাপরায়ণতা অবলম্বন করুন, সৎকাজের নির্দেশ দিন এবং অজ্ঞদিগকে উপেক্ষা করুন।" ৭ : ১১৯, পারা ৯, রুকূ ১৪ (বাহ্যিক আচরণ গ্রহণ করে নাও। এগুলো নিয়ে গভীরভাবে গবেষণা করতে যাবে না) الْعُرْفُ অর্থ ভাল কাজ।

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي عُبَيْدُ اللَّهِ بْنُ عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ أَنَّ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ قَدِمَ عُيَيْنَةُ بْنُ حِصْنِ بْنِ حُذَيْفَةَ فَنَزَلَ عَلَى ابْنِ أَخِيهِ الْحُرِّ بْنِ قَيْسٍ وَكَانَ مِنْ النَّفَرِ الَّذِينَ يُدْنِيهِمْ عُمَرُ وَكَانَ الْقُرَّاءُ أَصْحَابَ مَجَالِسِ عُمَرَ وَمُشَاوَرَتِهِ كُهُولًا كَانُوا أَوْ شُبَّانًا فَقَالَ عُيَيْنَةُ لِابْنِ أَخِيهِ يَا ابْنَ أَخِي هَلْ لَكَ وَجْهٌ عِنْدَ هَذَا الْأَمِيرِ فَاسْتَأْذِنْ لِي عَلَيْهِ قَالَ سَأَسْتَأْذِنُ لَكَ عَلَيْهِ قَالَ ابْنُ عَبَّاسٍ فَاسْتَأْذَنَ الْحُرُّ لِعُيَيْنَةَ فَأَذِنَ لَهُ عُمَرُ فَلَمَّا دَخَلَ عَلَيْهِ قَالَ هِيْ يَا ابْنَ الْخَطَّابِ فَوَاللَّهِ مَا تُعْطِينَا الْجَزْلَ وَلَا تَحْكُمُ بَيْنَنَا بِالْعَدْلِ فَغَضِبَ عُمَرُ حَتَّى هَمَّ أَنْ يُوقِعَ بِهِ فَقَالَ لَهُ الْحُرُّ يَا أَمِيرَ الْمُؤْمِنِينَ إِنَّ

اللّٰهَ تَعَالَى قَالَ لِنَبِيِّهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ خُذْ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ وَأَعْرِضْ عَنْ الْجَاهِلِينَ وَإِنَّ هَذَا مِنْ الْجَاهِلِينَ وَاللّٰهِ مَا جَاوَزَهَا عُمَرُ حِينَ تَلَاهَا عَلَيْهِ وَكَانَ وَقَّافًا عِنْدَ كِتَابِ اللّٰهِ

১৬৬. আবুল ইয়ামান র...... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, 'উয়াইনা ইব্‌নে হিসন ইব্‌নে হুযায়ফা এসে তাঁর ভ্রাতুস্পুত্র হুর ইব্‌নে কায়সের কাছে অবস্থান করলেন। হযরত উমর রা. যাদেরকে পার্শ্বে রাখতেন হুর ছিলেন তাদের একজন। (অর্থাৎ, তারা নৈকট্যপ্রাপ্তদের অন্তর্ভুক্ত ছিলেন।) কারীবৃন্দ, যুব-বৃদ্ধ সকলেই উমর ফারুক রা. -এর মজলিসের সদস্য এবং উপদেষ্টা ছিলেন। (অর্থাৎ, উপদেষ্টার জন্য হযরত উমর রা.-এর নিকট কোন বন্ধন বা শর্ত ছিল না শুধু কুরআনে হাকীমের সাথে অধিক সম্পর্কই যথেষ্ট ছিল) এরপর 'উয়াইনা তাঁর ভ্রাতুস্পুত্র (হুর) কে ডেকে বললেন, এই আমীরের কাছে তো তোমার একটা মর্যাদা আছে, সুতরাং তুমি আমার জন্য তাঁর কাছে প্রবেশের অনুমতি নিয়ে দাও। তিনি বলেন, হ্যাঁ, আমি তাঁর কাছে আপনার প্রবেশের অনুমতি প্রার্থনা করব।

ইবনে 'আব্বাস রা. বলেন, এরপর হুর অনুমতি প্রার্থনা করলেন 'উয়াইনার জন্যে এবং হযরত উমর রা. অনুমতি দিলেন। 'উয়াইনা উমরের কাছে গিয়ে বললেন, সাবধান আমীরুল মু'মিনীন! হ্যাঁ, আপনি তো আমাদেরকে বেশি কিছু দেন না এবং আমাদের মাঝে ইনসাফের ফয়সালা করেন না। তখন উমর রা. তার উপর আক্রমন করতে উদ্যত হলেন। তখন হুর বললেন, আমীরুল মু'মিনীন! আল্লাহ্ তা'আলা তো তাঁর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে বলেছেন, "ক্ষমাপরায়ণতা' অবলম্বন করুন, সৎকাজের নির্দেশ দিন এবং অজ্ঞদিগকে উপেক্ষা করুন " আর এই ব্যক্তি (উয়াইনা) তো নিঃসন্দেহে অজ্ঞদের অন্তর্ভুক্ত। হুর যখন এটা তাঁর নিকট তিলাওয়াত করলেন তখন আল্লাহর কসম উমর রা. আয়াতের নির্দেশ অমান্য করেননি। উমর আল্লাহর কিতাবের বিধানের সামনে স্থির দাঁড়িয়ে থাকতেন, অর্থাৎ, তা অতিক্রম করতেন না। (অর্থাৎ, তৎক্ষণাৎ থেমে যান)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ৬৬৯ এবং ১০৮২ পৃষ্ঠায় এসেছে।

**শাব্দিক তাত্ত্বিক বিশ্লেষণ**

কিতাবসমূহে লিপিকারের ভুলের কারণে এ সনদে ইমাম যুহরীর শায়খ আবদুল্লাহ ইবনে আবদুল্লাহ লিপিবদ্ধ হয়েছে। বিশুদ্ধ হল قال اخبرني عبيد الله। عبيد শব্দের আইনের উপর পেশ।

كُهُوْلًا কাফ-এর উপর পেশ। শব্দটি كهلا এর বহুবচন। যার শরীরিক গঠন বৃদ্ধির বয়স শেষ হয়ে গেছে। বয়স ত্রিশ পেরিয়ে গেছে।

شُبَّانًا শব্দটি شابا এর বহুবচন।

هِيْ হা-এর নিচে যের, ইয়া সাকিন। ধমক বা সতর্কবাণীর শব্দ। অর্থাৎ, সাবধান হয়ে যাও, শুন। বলা হয়, এ শব্দটি যমীর। এর খবর মাহযূফ বা উহ্য। অর্থাৎ, هي داهية - এটি বিপদ। তাছাড়া ايه ও বর্ণিত আছে। শব্দটির হামযার নিচে যের, ইয়া সাকিন, হা-এর নিচে যের। এটি আসমায়ে আফআলের অন্তর্ভুক্ত।

مَا تُعْطِينَا الْجَزْلَ : শব্দটির জীম-এর উপর যবর, ঝা সাকিন। অর্থাৎ, আপনি আমাদেরকে প্রচুর দেন না।

وَكَانَ وَقَّافًا عِنْدَ كِتَابِ اللّٰهِ আর তিনি অধিক বিরত থাকতেন। وَقَّافًا শব্দটি واقف এর মুবালাগা (আতিশয্যজ্ঞাপক)। এর অর্থ হল তিনি যখন আল্লাহর কিতাবের আয়াত শুনতেন, তখন থেমে যেতেন, এর হুকুম থেকে অতিক্রম করতেন না।– উমদা : ১৮/২৪৩

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ هِشَامٍ عَنْ أَبِيهِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ الزُّبَيْرِ خُذْ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ قَالَ مَا أَنْزَلَ اللَّهُ إِلَّا فِي أَخْلَاقِ النَّاسِ وَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ بَرَّادٍ حَدَّثَنَا أَبُو أُسَامَةَ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ الزُّبَيْرِ قَالَ أَمَرَ اللَّهُ نَبِيَّهُ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يَأْخُذَ الْعَفْوَ مِنْ أَخْلَاقِ النَّاسِ أَوْ كَمَا قَالَ

১৬৭. ইয়াহইয়া র...... আবদুল্লাহ্ ইব্‌নে যুবায়র রা. বলেছেন, خُذْ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ আয়াতটি আল্লাহ্ তা'আলা মানুষের চরিত্র সম্পর্কে নাযিল করেছেন।

আবদুল্লাহ ইব্‌নে বাররাদ বলেন, আবু উসামা ...... আবদুল্লাহ্ ইব্‌নে যুবায়র বলেছেন, আল্লাহ্ তা'আলা তাঁর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে মানুষের আচরণ সম্পর্কে ক্ষমাপরায়ণতা অবলম্বন করতে নির্দেশ দিয়েছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় خُذْ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ বাক্য থেকে। ইমাম বুখারী র.-এর উদ্দেশ্য হল, আয়াতে الْعُرْفِ দ্বারা কসুরী মাফ করা, ভুলত্রুটি উপেক্ষা করা উদ্দেশ্য। আল্লামা কাসতাল্লানী র. তাফসীরে ইবনে জারীর ও ইবনে আবু হাতিম সূত্রে বর্ণনা করেন, قال لما انزل الله على نبيه صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ خذ العفو قال رسول الله صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ما هذا يا جبريل قال ان الله امرك ان تعفو عمن ظلمك الخ কাসতাল্লানী : ৮/৪১৬

সারমর্ম হল, যখন এ আয়াত নাযিল হয় তখন রাসূল সাল্লাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত জিবরাঈল আ.-এর নিকট এ আয়াতের উদ্দেশ্য সম্পর্কে জিজ্ঞেস করেন। জিবরাঈল আমীন বললেন, এ আয়াতে আল্লাহ তা'আলা আপনাকে নির্দেশ দিয়েছেন, যে আপনার উপর জুলুম করবে আপনি তাকে ক্ষমা করে দিবেন। যে আপনাকে কিছু দিবে না আপনি তাকে বখশিশ করবেন, যে আপনার সাথে সম্পর্ক ছিন্ন করবে আপনি তার সাথে সম্পর্ক বজায় রাখবেন।

হযরত আবদুল্লাহ ইবনে যুবাইর রা.-এর উদ্দেশ্য হল خُذْ الْعَفْوَ وَأْمُرْ بِالْعُرْفِ আয়াতটি হল উন্নত নৈতিক চরিত্রের একটি ব্যাপক হেদায়াতনামা। যার মাধ্যমে আল্লাহ তা'আলা সাইয়্যিদুল আম্বিয়া ওয়াল মুরসালীন রাসূলুল্লাহ সাল্লাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর তরবিয়ত তথা দীক্ষা দানের ফলে পূর্বাপরের সকল মানুষের উপর তাকে 'মহান চরিত্রের অধিকারী' খেতাবে ভূষিত করেছেন- اِنَّكَ لَعَلي خُلُقٍ عَظِيمٍ "নিশ্চয় আপনি সুমহান চরিত্রের উপর প্রতিষ্ঠিত।"

وَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ بَرَّادٍ حَدَّثَنَا أَبُو أُسَامَةَ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ الزُّبَيْرِ قَالَ أَمَرَ اللَّهُ نَبِيَّهُ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يَأْخُذَ الْعَفْوَ مِنْ أَخْلَاقِ النَّاسِ أَوْ كَمَا قَالَ

আল্লামা আইনী র. বলেন, এ তালীকটি বর্ণনা করেছেন আবদুল্লাহ ইবনে বাররাদ। তাওযীহ নামক গ্রন্থে আছে- এ তালীক ছাড়া ইমাম বুখারী র. তার অন্য কোন তালীক বর্ণনা করেন নি। সম্ভবত তিনি এটি পারস্পরিক আলোচনাবশত গ্রহণ করেছেন। ইমাম মুসলিম তার থেকে অনেক বিবরণ গ্রহণ করেছেন।-উমদা : ১৮/২৪৩

# سُورَةُ الْأَنْفَال
# সূরা আনফাল

এ সূরা মাদানী। হিজরতের পর অবতীর্ণ হয়েছে। এতে আয়াত সংখ্যা মোট ৭৫, রুকূ সংখ্যা ১০।

**بَاب قَوْلُهُ يَسْأَلُونَكَ عَنْ الْأَنْفَال قُلْ الْأَنْفَالُ لِلَّه وَالرَّسُول فَاتَّقُوا اللَّهَ وَأَصْلِحُوا ذَاتَ بَيْنِكُمْ قَالَ ابْنُ عَبَّاسٍ الْأَنْفَالُ الْمَغَانِمُ قَالَ قَتَادَةُ رِيحُكُمْ الْحَرْبُ يُقَالُ نَافِلَةٌ عَطِيَّةٌ**

**২৩৮৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "লোকে আপনাকে যুদ্ধলব্ধ সম্পদ সম্বন্ধে প্রশ্ন করে, বলুন, যুদ্ধ সম্পদ (মূলত) আল্লাহ্ এবং (অধীনস্থরূপে) রাসূলের, সুতরাং আল্লাহকে ভয় করুন এবং নিজেদের মধ্যে সদ্ভাব স্থাপন করুন।" ৮ : ১, পারা ৯, আয়াত ১৫

ইঙ্গিত হল وَلَا تَنَازَعُوا فَتَفْشَلُوا وَتَذْهَبَ رِيحُكُمْ وَاصْبِرُوا আয়াতের দিকে।

"পরস্পরে ঝগড়া করো না, অন্যথায় তোমরা হিম্মত হারা হয়ে যাবে এবং তোমাদের হাওয়া বেরিয়ে যাবে।"- পারা ১০, রুকূ ২

ইবনে আব্বাস রা. বলেন الْأَنْفَالُ – যুদ্ধলব্ধ সম্পদ। কাতাদা বলেন, رِيحُكُمْ – যুদ্ধ। نَافِلَةٌ–দান।

يُقَالُ نَافِلَةٌ عَطِيَّةٌ মানে দান ব্যবহৃত হয়। نَافِلَةٌ শব্দটি যদিও সূরা আনফালে নেই, কিন্তু তা সত্ত্বেও الْأَنْفَالُ এর সাথে মিল থাকার কারণে এখানে আনা হয়েছে। কারণ, الْأَنْفَالُ শব্দটি نفل بفتح الفاء এর বহুবচন আর نَافِلَةٌ মানে দান। এর আসল অর্থ হল অতিরিক্ত। এজন্যই ফরয ওয়াজিব থেকে অতিরিক্ত নামাযগুলোকে نَافِلَةٌ বলে, যেগুলো আবশ্যক নয়। এমনিভাবে আয়াতে কারীমায় আছে– وَوَهَبْنَا له اسْحٰقَ وَيَعْقُوبَ نَافِلَةً আমি তাকে দান করেছি ইসহাক, আর ইয়াকূবকে দান করেছি অতিরিক্ত। অর্থাৎ, আবেদন করেছিলেন শুধু ছেলের জন্য, কিন্তু আমি তাকে নাতিও অতিরিক্ত দান করেছি।

**আনফাল অর্থ গণিমতের মাল**

মালে গণিমতকে আনফাল এজন্য বলে যে, অতীত উম্মতদের জন্য তা হালাল ছিল না বরং গণিমতের সম্পদের জন্য আইন ছিল, সবগুলোকে একত্রিত করা হত, অতঃপর আসমান থেকে কুদরতিভাবে আগুন (বিদ্যুত) এসে সেগুলোকে জ্বালিয়ে মাটি করে দিত। এটাই হত সে জিহাদ মকবূল হওয়ার নিদর্শন। আর যদি আসমান থেকে বিদ্যুৎ এসে না জ্বালাত তখন এটা আল্লাহর দরবারে জিহাদ মকবুল না হবার নিদর্শন হত। এ মালে গণিমতকেও অশুভ ও প্রত্যাখ্যাত মনে করা হত, কেউ এগুলোকে ব্যবহার করত না।

বুখারী, মুসলিমে হযরত জাবির রা.-এর রেওয়ায়াত আছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহিস সালাম ইরশাদ করেছেন, আমাকে এরূপ পাঁচটি জিনিস দান করা হয়েছে যেগুলো আমার পূর্বেকার কোন নবী ও তাদের উম্মতদেরকে প্রদান করা হয়নি। সে পাঁচটি জিনিসের মধ্যে একটি হল – احلت لي الغنائم و لم تحل لاحد قبلي তথা আমার জন্য গণিমতের সম্পদ হালাল করে দেয়া হয়েছে অথচ আমার পূর্বেকার কারো জন্য তা হালাল করা হয়নি।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ عَبْدِ الرَّحِيمِ حَدَّثَنَا سَعِيدُ بْنُ سُلَيْمَانَ أَخْبَرَنَا هُشَيْمٌ أَخْبَرَنَا أَبُو بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ قُلْتُ لِابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا سُورَةُ الْأَنْفَالِ قَالَ نَزَلَتْ فِي بَدْرٍ الشَّوْكَةُ الْحَدُّ مُرْدَفِينَ فَوْجًا بَعْدَ فَوْجٍ رَدِفَنِي وَأَرْدَفَنِي جَاءَ بَعْدِي ذُوقُوا بَاشِرُوا وَجَرِّبُوا وَلَيْسَ هَذَا مِنْ ذَوْقِ الْفَمِ فَيَرْكُمَهُ يَجْمَعَهُ شَرِّدْ فَرِّقْ وَإِنْ جَنَحُوا طَلَبُوا السِّلْمُ وَالسَّلْمُ وَالسَّلَامُ وَاحِدٌ يُثْخِنَ يَغْلِبَ وَقَالَ مُجَاهِدٌ مُكَاءً إِدْخَالُ أَصَابِعِهِمْ فِي أَفْوَاهِهِمْ وَتَصْدِيَةً الصَّفِيرُ لِيُثْبِتُوكَ لِيَحْبِسُوكَ

১৬৮. মুহাম্মদ ইব্‌নে আব্দুর রহীম র...... সা'ঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, আমি ইব্‌নে আব্বাস রা- কে জিজ্ঞেস করলাম সূরা আনফাল সম্পর্কে, তিনি বললেন, বদরের যুদ্ধে নাযিল হয়েছে।

الشوكة – শাস্তি। مُرْدَفِينَ – একদল সৈন্যের পর অপরদল। رَدِفَنِي এবং أَرْدَفَنِي অর্থ আমার পেছনে পেছনে এসেছে। ذُوقُوا – সরাসরি জড়িয়ে পড় এবং অভিজ্ঞতা অর্জন কর, এটা মুখে স্বাদ গ্রহণ করা নয়। فَيَرْكُمَهُ – এরপর তাকে একত্রিত করবেন। شَرِّدْ – বিচ্ছিন্ন করে দাও। وَإِنْ جَنَحُوا – যদি তারা চায়। السِّلْمُ – এবং وَالسَّلْمُ وَالسَّلَامُ একই অর্থ সন্ধি। يُثْخِنَ – জয়ী হওয়া। মুফাসসির মুজাহিদ বলেন, مُكَاءً – তাদের অঙ্গুলিসমূহ মুখে ঢুকিয়ে দেয়া, শিস দেয়া। تَصْدِيَةً – করতালি। لِيُثْبِتُوكَ – তোমাকে আটকে রাখার জন্যে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**শানে নুযুল–** আল্লামা আইনী র. মুসনাদে ইমাম আহমদের বরাতে বর্ণনা করেছেন عن سعد بن ابي وقاص رض لما كان يوم بدر وقتل اخي عمير وقتلت سعيد بن عاص الخ

"হযরত সাদ ইবনে আবু ওয়াককাস রা. থেকে বর্ণিত, যখন বদর যুদ্ধের ঘটনা ঘটল এবং সে যুদ্ধে আমার ভাই উমায়র শহীদ হল, আমি তার বিপরীতে মুশরিকদের থেকে সাঈদ ইবনুল আসকে হত্যা করে তার তলোয়ার নিয়ে নেই। সে তলোয়ারটি নিয়ে আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর দরবারে উপস্থিত হই। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহিস সালাম নির্দেশ দিলেন যেন আমি এটি মালে গণিমতে জমা করে দিই। সা'দ রা.-এর বিবরণ, আমি ফিরে এলাম। অথচ আমার অন্তরে ভাই উমায়র হত্যা এবং রসদপত্র জব্দ করার যে মনোকষ্ট ছিল তা শুধু আল্লাহই জানতেন। অর্থাৎ, আমার মনের আকাংখা ছিল, সে তলোয়ারটি যেন আমি পেয়ে যাই, কিন্তু আমি ছিলাম নির্দেশ মানতে বাধ্য। এজন্য হুকুম পালনার্থে গণিমতের মালে তা জমা করার জন্য যেতে লাগলাম। কিন্তু বেশি দূর যাইনি এমতাবস্থায় রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহিস সালাম-এর উপর আনফালের এ আয়াত নাযিল হয়। প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহিস সালাম আমাকে ডেকে সে তলোয়ার আমাকে দিয়ে দেন।– উমদা : ১৮/২৪৫

আল্লামা কাসতাল্লানী র. আবু দাউদ ও নাসাঈর বরাতে শানে নুযুলের আরেকটি ঘটনা বর্ণনা করেছেন-

عن ابن عباس رض قال لما كان يوم بدر قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ من صنع كذا وكذا فله كذا وكذا الخ

সারমর্ম হল, যখন বদর যুদ্ধের ঘটনা ঘটল তখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহিস সালাম ঘোষণা দিলেন, যে কোন শত্রুকে হত্যা করবে, সে নিহত শত্রুর যেসব রসদ তার থেকে হস্তগত হবে সেগুলো সে হত্যাকারীর। অতঃপর যুবকরা যুদ্ধের জন্য বেরিয়ে পড়ল। বয়স্করা ঝাণ্ডা নিয়ে কেন্দ্রে অবস্থান করলেন। সফলতা অর্জনের পর মালে গণিমত বণ্টনে কিছুটা ঝগড়া হল। যুবকরা বলল, এটা আমাদের মেহনতের ফল-পরিনতি, বয়স্করা বললেন, এটা আমাদের মদদ ও মশওয়ারার ফলশ্রুতি।

আমরা কেন্দ্রে ঝাণ্ডা সামলে রেখেছিলাম। যদি তোমরা কোন দুর্ঘটনার সম্মুখীন হতে তাহলে আমাদের নিকট আশ্রয় গ্রহণ করতে। ব্যবস্থা করতাম আমরাই। অতএব তোমাদের কোন শ্রেষ্ঠত্ব ও প্রাধান্য নেই। সাহাবায়ে কেরামের এ বদানুবাদ আর ঝগড়ার কথা রাসূল সাল্লাল্লাহু আলাইহিস সালাম পর্যন্ত গিয়ে পৌঁছে। তখন এ আয়াত অবতীর্ণ হয়। يَسْأَلُونَكَ عَنِ الْأَنْفَالِ الاية এর দ্বারা স্পষ্ট করে দেয়া হল যে, এসব মাল আল্লাহ ও আল্লাহর রাসূলের। আল্লাহর রাসূলের এখতিয়ার রয়েছে তিনি যেভাবে ইচ্ছা বণ্টন করতে পারবেন। তোমরা পারস্পারিক সম্পর্কের বিরোধটির সংশোধন করে সবার জন্য মাল বণ্টন করো। তোমরা ইখলাস ও ইত্তিফাক তথা আন্তরিকতা ও ঐক্য প্রদর্শন করো।

وَإِذْ يَعِدُكُمُ اللَّهُ إِحْدَى الطَّائِفَتَيْنِ أَنَّهَا لَكُمْ وَتَوَدُّونَ أَنَّ غَيْرَ ذَاتِ الشَّوْكَةِ تَكُونُ لَكُمْ الشَّوْكَةُ الْحَدُّ ইঙ্গিত হল আয়াতের দিকে। -পারা ৯, রুকূ ১৫

"আর সে সময়টুকু স্মরণ কর যখন আল্লাহ তা'আলা তোমাদেরকে প্রতিশ্রুতি দেন যে দুদলের (বাণিজ্যিক কাফেলা অথবা সশস্ত্র সৈন্যবাহিনীর) একদল তোমাদের আয়ত্তাধীন হবে (পরাস্ত হবে) অথচ তোমরা কামনা করছিলে যে নিরস্ত্র দলটি (যাতে কাঁটা না লাগে অর্থাৎ, বাণিজ্যিক কাফেলা) তোমাদের হস্তগত হোক।"

الشَّوْكَةُ শব্দের ব্যাখ্যা করেছেন الْحَدُّ দ্বারা। যার অর্থ হল তলোয়ারের ধার, শাস্তি। অর্থাৎ, মুসলমানদের সতর্ক করা হয় যে, তোমরা যে ছুরত পছন্দ করছিলে সেটি ছিল কম সাহসিকতা ও আরাম অন্বেষণের। আর আল্লাহ তা'আলা চাচ্ছিলেন হককে প্রতিষ্ঠা বা বাতিলকে ধ্বংস করার সাধারণ ঘোষণা দিতে।

مُرْدَفِينَ : مُرْدَفِينَ فَوْجًا بَعْدَ فَوْجٍ رَدِفَنِي وَأَرْدَفَنِي جَاءَ بَعْدِي এর অর্থ হল, একদলের পর আরেক দল। আবু উবায়দার তাফসীর যে, ردف ছুলাছী মুজাররাদ এবং اردف বাবে ইফআল থেকে সমার্থক। অর্থাৎ, আমার পরে এসেছে, আমার পেছনে এসেছে। এটি ردف থেকে গৃহীত। যার অর্থ হল পিছে আগমনকারী, অধীনস্থ। অতএব مُرْدَفِينَ এর অর্থ হল পিছে আগমনকারী।

ইঙ্গিত হল, أَنِّي مُمِدُّكُمْ بِأَلْفٍ مِّنَ الْمَلٰئِكَةِ مُرْدِفِينَ আয়াতের দিকে।"আমি তোমাদেরকে সাহায্য করব ১ হাজার ফেরেশতা দ্বারা, যাঁরা একের পর এক আসবে অর্থাৎ, লাগাতার।" -পারা ৯, রুকূ ১৫

কোন কোন কিরাআতে আছে مُرْدَفِينَ দাল-এর উপর যবর সহকারে ইসমে মাফউলের সীগা। তখন অর্থ হবে- মুসলমানদের সাহায্যের জন্য ফেরেশতাদেরকে পেছনে লাগানো হয়েছে।

ذُوقُوا بَاشِرُوا وَجَرِّبُوا وَلَيْسَ هٰذَا مِنْ ذَوْقِ الْفَمِ এর অর্থ হল নিজে বহন করো এবং পরীক্ষা করো। এটি ذوق الفم তথা মুখে স্বাদ গ্রহণ থেকে মুশতাক বা নিষ্পন্ন নয়। অর্থাৎ, এখানে রূপকার্থে দৈহিক সাক্ষাৎ উদ্দেশ্য, প্রকৃত অর্থ মুখে স্বাদ নেয়া উদ্দেশ্য নয়। এজন্য এ বন্ধনের বিবরণ দিলেন যে, وَلَيْسَ هٰذَا مِنْ ذَوْقِ الْفَمِ ।

ইঙ্গিত হল ذٰلِكُمْ فَذُوقُوهُ وَأَنَّ لِلْكَافِرِينَ عَذَابَ النَّارِ "এটা হল তোমাদের শাস্তি। সুতরাং এর (গর্দানে মার এবং অঙ্গ কর্তনের) আস্বাদ (কার্যত) গ্রহণ করো। আর জেনে রেখো, কাফেরদের জন্য নির্ধারিত রয়েছে জাহান্নামের শাস্তি।" -পারা ৯, রুকূ ১৬

فَيَرْكُمَهُ يَجْمَعَهُ ইঙ্গিত হল لِيَمِيزَ اللّٰهُ الْخَبِيثَ مِنَ الطَّيِّبِ وَيَجْعَلَ الْخَبِيثَ بَعْضَهُ عَلَى بَعْضٍ فَيَرْكُمَهُ جَمِيعًا فَيَجْعَلَهُ فِي جَهَنَّمَ আয়াতের দিকে।

"যাতে আল্লাহ তা'আলা অপবিত্র কুজনকে পবিত্র বা কুজন থেকে পৃথক করেন এবং কুজনদের একেকে অপরের সাথে মিলিয়ে একত্রিত বা স্তূপীকৃত করে জাহান্নামে নিক্ষেপ করেন।"-পারা ৯, রুকূ ১৮

তিনি বলেন, আয়াতে يَرْكُمَهُ এর অর্থ হল জমা করে দিবেন, স্তূপীকৃত করবেন। মূলত ركم يركم ركما من بـــاب ن এর অর্থ হল জমা করা, স্তূপীকৃত করা।

يَرْكُمَه এর যমীর ফিরেছে الفريق الخبيث তথা কাফেরদের দিকে।

شَرِّدْ فَرِّقْ ইঙ্গিত হল فَإِمَّا تَثْقَفَنَّهُمْ فِي الْحَرْبِ فَشَرِّدْ بِهِمْ مَنْ خَلْفَهُمْ لَعَلَّهُمْ يَذَّكَّرُونَ আয়াতের দিকে।

"যদি আপনি তাদের লড়াইয়ে পান তাহলে তাদের এরূপ শাস্তি দিন, যা দেখে পেছনে অবস্থানকারীরা বিক্ষিপ্ত হয়ে যায়। হয়ত তারা উপদেশ গ্রহণ করবে।"-পারা ১০, রুকূ ৩

তিনি বলেন, আয়াতে شَرِّدْ শব্দের অর্থ হল, আপনি তাদের বিচ্ছিন্ন ও বিক্ষিপ্ত করে দিন। شَـــرِّدْ শব্দটি আমরের সীগা (নির্দেশ সূচক শব্দ) تشريد থেকে। এর অর্থ এরূপ শাস্তি প্রদান যা দেখে অন্যরা পালায়।

وَإِنْ جَنَحُوا طَلَبُوا ইঙ্গিত হল وَإِنْ جَنَحُوا لِلسَّلْمِ فَاجْنَحْ لَهَا وَتَوَكَّلْ عَلَى اللّٰهِ আয়াতের দিকে। "যদি তারা (কাফেররা) সন্ধির দিকে ঝুঁকে তবে আপনিও তাদের দিকে ঝুঁকুন এবং আল্লাহর উপর ভরসা করুন।"-পারা ১০, রুকূ ৪

আবু উবায়দা বলেন, আয়াতে কারীমায়। جَنَحُوا শব্দের অর্থ হল, সন্ধি ও নিরাপত্তা চায়। এমতাবস্থায় আপনি ও এর জন্য প্রস্তুত হোন এবং আল্লাহর উপর ভরসা করুন।

السَّلْمُ وَالسَّلْمُ وَالسَّلَامُ وَاحِدٌ উপরোক্ত আয়াতে السَّلْمُ শব্দের অর্থ হল সন্ধি ও নিরাপত্তা। তিনি বলেন, তিনটি শব্দের অর্থ এই শান্তি, নিরাপত্তা, সন্ধি। প্রকাশ থাকে যে, উক্ত তিনটি শব্দ কুরআনে আছে।

يُثْخِنَ يَغْلِبَ ইঙ্গিত হল مَا كَانَ لِنَبِيٍّ أَنْ يَكُونَ لَهُ أَسْرَى حَتَّى يُثْخِنَ فِي الْأَرْضِ আয়াতের দিকে। "কোন নবীর জন্য সমীচীন নয়, তাদের কয়েদী অবশিষ্ট থাকা (বরং হত্যা করে দিতে হবে) যাবত না জামিনে প্রচুর হত্যাকাণ্ড ঘটে (কাফেরদের)। -পারা ১০, রুকূ ৫

আবু উবায়দা يُثْخِنَ এর তাফসীর করেন يَغْلِبَ দ্বারা। অর্থাৎ, যতক্ষন দুশমনের রক্তপাত ও প্রচুর হত্যাকাণ্ড ঘটিয়ে রাষ্ট্রে বিজয় অর্জন না করে ততক্ষণ পর্যন্ত কাফেরদের অবশিষ্ট রাখা সমীচীন নয়।

وَقَالَ مُجَاهِدٌ مُكَاءً إِدْخَالُ أَصَابِعِهِمْ فِي أَفْوَاهِهِمْ وَتَصْدِيَةً الصَّفِيرُ মুজাহিদ বলেছেন, مُكَاءً অর্থ নিজেদের আঙ্গুল মুখে প্রবিষ্ট করা, অর্থাৎ, মুখে শিষ দেয়া বা হুইসেল বাজানো। تَصْدِيَةً এর অর্থ হল তালি বাজানো। مُكَاءً শব্দটি بـاب ن থেকে মাসদার। শিষ দেয়া , হুইসেল বাজানো। تَصْدِيَةً শব্দটি বাবে তাফঈল থেকে মাসদার। তালি বাজানো।

এখানে ইঙ্গিত হল وَمَا كَانَ صَلوتُهُمْ عِنْدَ الْبَيْتِ الَّا مُكَاءً وَّ تَصْدِيَةً "আর কাবা ঘরের নিকট তাদের নামায ছিল কেবল হুইসেল বাজানো ও তালি দেয়া।" -পারা ৯, রুকূ ১৮

لِيُثْبِتُوكَ : لِيَحْبِسُوكَ শব্দের অর্থ لِيُثْبِتُوكَ لِيَحْبِسُوكَ অর্থাৎ, আপনাকে গ্রেফতার করবে, আপনাকে বাঁধা দিবে।

ইঙ্গিত হল وَإِذْ يَمْكُرُ بِكَ الَّذِينَ كَفَرُوا لِيُثْبِتُوكَ أَوْ يَقْتُلُوكَ أَوْ يُخْرِجُوكَ আয়াতের দিকে। "আর যখন তারা আপনার ব্যাপারে কৌশল অবলম্বনে চিন্তা করছিল যে, আপনাকে বন্দী করবে, না হত্যা করবে, না দেশান্তর করবে।" -পারা ৯, রুকূ ১৮

## بَاب إِنَّ شَرَّ الدَّوَابِّ عِنْدَ اللَّهِ الصُّمُّ الْبُكْمُ الَّذِينَ لَا يَعْقِلُونَ قَالَ هُمْ نَفَرٌ مِنْ بَنِي عَبْدِ الدَّارِ

**২৩৯০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহর কাছে নিকৃষ্টতম জীব (সর্বনিকৃষ্ট মখলুক) সেই বধির (হক কথা বলা থেকে) ও মূক যারা কিছুই বোঝে না।"-৮ : ২২, পারা ১০, রুকূ ১৭

ইব্নে আব্বাস রা. বলেছেন, তারা বনী আবদুদ্ দার একদল লোক।

قَالَ هُمْ نَفَرٌ : মুজাহিদ র. থেকে শানে নুযুল সম্পর্কে বর্ণিত আছে, সবচেয়ে নিকৃষ্ট মখলুক দ্বারা উদ্দেশ্য হল বনু আবদিদ দারের কিছু সংখ্যক লোক। এ আয়াতে আল্লাহ তা'আলা স্পষ্ট করে দিয়েছেন, মানুষকে যে সবচেয়ে সুন্দর আকৃতিতে সৃষ্টি করা হয়েছে এবং আশরাফুল মাখলুকাতও সৃষ্টিকুলের মখদুম বানানো হয়েছে– এসব নেয়ামত হকের অনুসরণের মধ্যেই নিহিত ও সীমাবদ্ধ। মানুষ যখন হক কথা শুনা, বুঝা এবং মান্য করা থেকে বিমুখ হয়ে যায় তখন এসব নেয়ামত তার থেকে ছিনিয়ে নেয়া হয়। মানুষ হয়ে যায় তখন পশুর চেয়েও নিকৃষ্টতর।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا وَرْقَاءُ عَنِ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ مُجَاهِدٍ عَنِ ابْنِ عَبَّاسٍ إِنَّ شَرَّ الدَّوَابِّ عِنْدَ اللَّهِ الصُّمُّ الْبُكْمُ الَّذِينَ لَا يَعْقِلُونَ قَالَ هُمْ نَفَرٌ مِنْ بَنِي عَبْدِ الدَّارِ

**১৬৯.** মুহাম্মদ ইব্নে ইউসুফ র...... ইব্নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, إِنَّ شَرَّ الدَّوَابِّ عِنْدَ اللَّهِ الصُّمُّ الْبُكْمُ الَّذِينَ لَا يَعْقِلُونَ -পারা ৯, রুকূ ১৭ সম্পর্কে তিনি বলেছেন যে, তারা হচ্ছে বনী আবদুদদার গোষ্ঠীর একদল লোক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

الاورق : وَرْقَاءُ এর স্ত্রীলিঙ্গ। ইবনে আমর।

ابْنِ أَبِي نَجِيحٍ তিনি হলেন আবদুল্লাহ। আবু নাজীহের পিতার নাম ইয়াসার আস সাকাফী আলমক্কী। ইয়াইয়া কাত্তান র. বলেন, তিনি ছিলেন কাদরিয়া সম্প্রদায়ের লোক।–উমদা

## بَاب يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ لِمَا يُحْيِيكُمْ وَاعْلَمُوا أَنَّ اللَّهَ يَحُولُ بَيْنَ الْمَرْءِ وَقَلْبِهِ وَأَنَّهُ إِلَيْهِ تُحْشَرُونَ اسْتَجِيبُوا أَجِيبُوا لِمَا يُحْيِيكُمْ يُصْلِحُكُمْ

**২৩৯১. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "হে মু'মিনগণ ! রাসূল যখন তোমাদেরকে এমন কিছুর দিকে আহ্বান করেন যা তোমাদেরকে প্রাণবন্ত করে, তখন আল্লাহ্ ও রাসূলের আহ্বানে সাড়া দেবে এবং জেনে রাখ যে, আল্লাহ্ মানুষ ও তার অন্তরের অন্তরালে থাকেন এবং তাঁরই কাছে তোমাদেরকে একত্র করা হবে।"-৮ : ২৪, পারা ৯, রুকূ ১৭

اسْتَجِيبُوا : তোমরা সাড়া দাও, لِمَا يُحْيِيكُمْ - তোমাদেরকে সংশোধন করার জন্যে। (অর্থাৎ, দীনের দিকে, যার ফলে চিরস্থায়ী জীবন লাভ হয়।)

اسْتَجِيبُوا أَجِيبُوا لِمَا يُحْيِيكُمْ يُصْلِحُكُمْ : তিনি বলেন, উপরোক্ত আয়াতে اسْتَجِيبُوا অর্থ أَجِيبُوا ডাকে সাড়া দাও, গ্রহণ করো, আমল করো, লাব্বাইক বলো। يُصْلِحُكُمْ যা তোমাদের সংশোধন করবে, যা চিরস্থায়ী জীবনের কারণ হবে। জানা কথা, জীবনদাতা সংশোধন দ্বারা উদ্দেশ্য জিহাদ। যেটি সম্মানের জীবন অথবা শাহাদাত তথা চিরস্থায়ী জীবনের কারণ হবে

حَدَّثَنِي إِسْحَاقُ أَخْبَرَنَا رَوْحٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ خُبَيْبِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ سَمِعْتُ حَفْصَ بْنَ عَاصِمٍ يُحَدِّثُ عَنْ أَبِي سَعِيدِ بْنِ الْمُعَلَّى رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنْتُ أُصَلِّي فَمَرَّ بِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَدَعَانِي فَلَمْ آتِهِ حَتَّى صَلَّيْتُ ثُمَّ أَتَيْتُهُ فَقَالَ مَا مَنَعَكَ أَنْ تَأْتِيَ أَلَمْ يَقُلِ اللَّهُ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ ثُمَّ قَالَ لَأُعَلِّمَنَّكَ أَعْظَمَ سُورَةٍ فِي الْقُرْآنِ قَبْلَ أَنْ أَخْرُجَ فَذَهَبَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِيَخْرُجَ فَذَكَرْتُ لَهُ وَقَالَ مُعَاذٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ خُبَيْبِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ سَمِعَ حَفْصًا سَمِعَ أَبَا سَعِيدٍ رَجُلًا مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِهَذَا وَقَالَ هِيَ الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ السَّبْعُ الْمَثَانِي

১৭০. ইসহাক র. ..... আবু সা'ঈদ ইব্নে মুয়াল্লা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি একদা নামাযে ছিলাম, এমতাবস্থায় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার পাশ দিয়ে গেলেন এবং আমাকে ডাকলেন, নামায শেষ না করা পর্যন্ত আমি তাঁর কাছে (তৎক্ষণাৎ) যাইনি, তারপর গেলাম, তিনি বললেন, তোমাকে আসতে বাধা দিল কিসে (আসতে দেরি হল কেন)? আল্লাহ্ কি বলেননি "রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাদেরকে ডাক দিলে, আল্লাহ্ ও রাসূলের ডাকে সাড়া দেবে?" তারপর তিনি বললেন, আমি মসজিদ থেকে বের হবার পূর্বে তোমাকে একটি বড় সওয়াববিশিষ্ট সূরা শিক্ষা দেব। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বেরিয়ে যাচ্ছিলেন, তখন আমি তাঁর নিকট প্রতিশ্রুতির কথা স্মরণ করিয়ে দিলাম।

মু'আয বললেন ..... হাফ্স শুনেছেন, একজন সাহাবী আবু সা'ঈদ ইবনুল মু'আল্লাকে এই হাদীস বর্ণনা করতে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন - সে সূরাটি হচ্ছে- الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ السَّبْعُ الْمَثَانِي সাত আয়াতবিশিষ্ট ও পুনঃপুন : উল্লেখ্য আবৃত।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সূরা ফাতিহার তাফসীরে ৬৪২ ও ফাযায়েলুল কুরআনে ৭৪৯ পৃষ্ঠায় এসেছে। অতিরিক্ত ব্যাখ্যার জন্য ১নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

وَقَالَ مُعَاذٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ خُبَيْبِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ سَمِعَ حَفْصًا سَمِعَ أَبَا سَعِيدٍ رَجُلًا مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِهَذَا وَقَالَ هِيَ الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ السَّبْعُ الْمَثَانِي

এ তালীকটি মুআয ইবনে মুআয আমবারী (নুন সাকিন, বা-এর উপর যবর) শুবা ইবনুল হাজ্জাজ- যুবাইর ইবনে আবদুর রহমান- (পেছনের হাদীসে উল্লেখিত)- হাকাম ইবনে আসিম ইবনে উমর ইবনে খাত্তাব আবু সাঈদ ইবনে মু'আল্লা সূত্রে বর্ণনা করেছেন। হাসান ইবনে সুফিয়ান তাঁর সনদে এটি মুত্তাসিল আকারে উবায়দুল্লাহ ইবনে মু'আয- তাঁর পিতা- শুবা .... সূত্রে বর্ণনা করেছেন। মুআল্লা থেকে হাফস ইবনে আসিমের শ্রবণের সুস্পষ্ট বিবরণ আছে। - উমদা : ১৮/২৪৮

**بَاب قَوْلِه وَإِذْ قَالُوا اللَّهُمَّ إِنْ كَانَ هَذَا هُوَ الْحَقَّ مِنْ عِنْدِكَ فَأَمْطِرْ عَلَيْنَا حِجَارَةً مِنْ السَّمَاءِ أَوْ ائْتِنَا بِعَذَابٍ أَلِيمٍ قَالَ ابْنُ عُيَيْنَةَ مَا سَمَّى اللَّهُ تَعَالَى مَطَرًا فِي الْقُرْآنِ إِلَّا عَذَابًا وَتُسَمِّيهِ الْعَرَبُ الْغَيْثَ وَهُوَ قَوْلُهُ تَعَالَى يُنْزِلُ الْغَيْثَ مِنْ بَعْدِ مَا قَنَطُوا**

**২৩৯২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(আর স্মরণ করুন,) যখন তারা বলেছিল, হে আল্লাহ্ ! এটা যদি তোমার পক্ষ থেকে সত্য হয়, তবে (তা না মানার কারণে) আমাদের উপর আকাশ হতে প্রস্তর বর্ষণ কর কিংবা আমাদেরকে মর্মন্তুদ শাস্তি দাও।" -৮ : ৩২, পারা ৯, রুকূ ১৮

ইবনে উয়াইনা বলেছেন, কুরআনে কারীমে শাস্তিকেই আল্লাহ্ তা'আলা مَطَـرًا নামে আখ্যায়িত করেছেন। বৃষ্টিকে আরবগণ الْغَيْثَ নামে আখ্যায়িত করে। যেমন আল্লাহ তা'আলার বাণী : يُنْزِلُ الْغَيْثَ مِنْ بَعْدِ مَا قَنَطُـوا – "তারা নিরাশ হবার পর তিনি বৃষ্টি বর্ষণ করেন।"

উপর থেকে কাফেরদের উপাখ্যানের বিবরণ চলছিল। সাহাবায়ে কেরাম বলেছেন, কুরআন মজীদ আল্লাহ তা'আলার কালাম। তখন আবু জেহেল ও নযর ইবনে হারিস স্বীয় দৃঢ়তা প্রদর্শনের জন্য এবং সম্প্রদায়ের অন্তরে সংশয়-সন্দেহ সৃষ্টির জন্য সত্যলংঘন প্রবণতা ও অবাধ্যতা স্বরূপ এ বাক্যটি বলেছিল– হে আল্লাহ! যদি এ কুরআনই (আল্লাহর পক্ষ থেকে হক হয়ে থাকে, তাহলে আমাদের উপর প্রস্তর বর্ষণ কর অথবা অন্য কোন কঠিন শাস্তি অবতীর্ণ কর। এর উত্তর পরবর্তী আয়াতগুলোতে আসছে।

قَالَ ابْنُ عُيَيْنَةَ مَا سَمَّى اللَّهُ تَعَالَى مَطَرًا فِي الْقُرْآنِ إِلَّا عَذَابًا وَتُسَمِّيهِ الْعَرَبُ الْغَيْثَ وَهُوَ قَوْلُهُ تَعَالَى يُنْزِلُ الْغَيْثَ مِنْ بَعْدِ مَا قَنَطُوا

সুফিয়ান ইবনে উয়াইনা র. বলেন, আল্লাহ তা'আলা مَطَـرًا (বৃষ্টি)-এর উল্লেখ শুধু আযাবের ক্ষেত্রেই করেছেন। আরবগণ রহমতের বৃষ্টিকে الْغَيْثَ বলেন। যেমন আল্লাহ তাআলার ইরশাদ রয়েছে– يُنْزِلُ الْغَيْثَ مِنْ بَعْـدِ مَـا قَنَطُـوا "আল্লাহ সে সত্তা যিনি (অনেক সময়) নিরাশ হয়ে যাওয়ার পর বৃষ্টি বর্ষণ করেন।"-পারা ২৫, রুকূ ৪

**ব্যাখ্যা :** কিন্তু এখানে প্রশ্ন হয় যে, কুরআন মজীদে রহমতের বৃষ্টির জন্য مطر শব্দ ব্যবহৃত হয়েছে। যেমন কুরআনে আছে– وَلَا جُنَاحَ عَلَيْكُمْ إِنْ كَانَ بِكُمْ أَذًى مِنْ مَطَـرٍ "যদি বৃষ্টির কারণে তোমাদের কষ্ট হয় তাহলে অস্ত্র রেখে দেয়াতে তোমাদের কোন গোনাহ নেই।" -পারা ৫, রুকূ ১২ এ আয়াতে مطر মানে বৃষ্টিই।

হাফিজ আসকালানী র. বলেন, আবু উবায়দা র. বলেছেন, আযাবের বৃষ্টি হলে বলে امطرت আর রহমতের বৃষ্টি হলে বলে مطرت। অবশ্য এটিও প্রশ্নসাপেক্ষ বিষয়।– ফাতহুল বারী : ৮/২৩১

**حَدَّثَنِي** أَحْمَدُ حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ بْنُ مُعَاذٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَبْدِ الْحَمِيدِ هُوَ ابْنُ كُرْدِيدٍ صَاحِبُ الزِّيَادِيِّ سَمِعَ أَنَسَ بْنَ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ أَبُو جَهْلٍ اللَّهُمَّ إِنْ كَانَ هَذَا هُوَ الْحَقَّ مِنْ عِنْدِكَ فَأَمْطِرْ عَلَيْنَا حِجَارَةً مِنْ السَّمَاءِ أَوْ ائْتِنَا بِعَذَابٍ أَلِيمٍ فَنَزَلَتْ وَمَا كَانَ اللَّهُ لِيُعَذِّبَهُمْ وَأَنْتَ فِيهِمْ وَمَا كَانَ اللَّهُ مُعَذِّبَهُمْ وَهُمْ يَسْتَغْفِرُونَ وَمَا لَهُمْ أَنْ لَا يُعَذِّبَهُمْ اللَّهُ وَهُمْ يَصُدُّونَ عَنْ الْمَسْجِدِ الْحَرَامِ الْآيَةَ

**১৭১.** আহমদ র...... (আবদুল হামীদ ইবনে কুরদীদ{কুরদীদের কাফ-এর উপর পেশ রা সাকিন} ছোট তাবিঈ) হযরত আনাস ইব্নে মালিক রা. সূত্রে বর্ণিত, আবু জাহল বলেছিল,

إِنْ كَانَ هَذَا هُوَ الْحَقَّ مِنْ عِنْدِكَ فَأَمْطِرْ عَلَيْنَا حِجَارَةً مِنْ السَّمَاءِ أَوْ ائْتِنَا بِعَذَابٍ أَلِيمٍ

"হে আল্লাহ্! এটা যদি তোমার পক্ষ থেকে সত্য হয়, তবে আমাদের উপর আকাশ হতে প্রস্তর বর্ষণ কর কিংবা আমাদেরকে মর্মন্তুদ শাস্তি দাও।" তখনই নাযিল হল – وَمَا كَانَ اللَّهُ لِيُعَذِّبَهُمْ وَأَنْتَ فِيهِمْ وَمَا كَانَ اللَّهُ مُعَذِّبَهُمْ وَهُـمْ

يَسْتَغْفِرُونَ وَمَا لَهُمْ أَنْ لَا يُعَذِّبَهُمُ اللَّهُ وَهُمْ يَصُدُّونَ عَنِ الْمَسْجِدِ الْحَرَامِ الْآيَـةَ -(এটা হল আবু জেহেল ও আবু নযরের সত্যলংঘনপ্রবণতা ও অবাধ্যতার জবাব) আল্লাহ্ এমন নন যে, তুমি তাদের মধ্যে থাকবে অথচ তিনি তাদেরকে শাস্তি দেবেন এবং আল্লাহ্ এমনও নন যে, তারা ক্ষমা প্রার্থনা করবে অথচ তিনি তাদেরকে শাস্তি দেবেন। এবং তাদের কী-বা বলার আছে যে, আল্লাহ্ তাদেরকে (বিলকুল) শাস্তি দেবেন না যখন (তাদের এসব আচরণ শাস্তির কারণ ছিল। যেমন) তারা লোকদেরকে (নবীজী সাল্লাল্লাহু আলাইহিওয়া সাল্লাম ও সাহাবায়ে কেরামকে) মসজিদুল হারাম থেকে নিবৃত্ত করে? যদিও তারা এর তত্ত্বাবধায়ক নয়, মুত্তাকিগণই এর তত্ত্বাবধায়ক; কিন্তু তাদের অধিকাংশ তা অবগত নয়।)"-৮ : ৩৩-৩৪

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি পরবর্তীতে ৬৭০ পৃষ্ঠায় আসবে। ইমাম মুসলিম এটি মুনাফিক ও কাফেরদের আলোচনায় বর্ণনা করেছেন। সারকথা, তাদের অস্বীকৃতি ও অবাধ্যতার কারণে নিঃসন্দেহে তারা শাস্তির যোগ্য। কিন্তু আযাব অবতীর্ণ হওয়ার জন্য প্রতিবন্ধক দুটি জিনিস।

১. তাদের মধ্যে নবী সাল্লাল্লাহু আলাইহিস সালাম এর উপস্থিতি, ২. ইসতিগফার। হিজরতের পূর্বে রাসূল সাল্লাল্লাহু আলাইহিস সালামের কদম মুবারকের বরকতে আযাব আটকে ছিল। হিজরতের পর বদরে আযাব এসেছে। আবু জেহেল ও নযর সবাই আযাবে পতিত হয়। নিঃসন্দেহে তাদের উপর লূত আ.-এর কাওমের ন্যায় আসমান থেকে পাথর বর্ষিত হয়নি। কিন্তু এক মুষ্ঠি কাঁকর-পাথর বা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিজ হাতে ছুঁড়ে মেরেছিলেন সেগুলো ছিল আসমানী পাথর বর্ষণের ক্ষুদ্র নমুনা।

## بَاب قَوْلِه وَمَا كَانَ اللَّهُ لِيُعَذِّبَهُمْ وَأَنْتَ فِيهِمْ وَمَا كَانَ اللَّهُ مُعَذِّبَهُمْ وَهُمْ يَسْتَغْفِرُونَ বুখারী ৬৭০

**২৩৯৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : " আল্লাহ্ এমন নন যে, তুমি তাদের মধ্যে থাকবে অথচ তিনি তাদেরকে শাস্তি দেবেন এবং আল্লাহ্ এমনও নন যে, তারা ক্ষমা প্রার্থনা করবে অথচ তিনি তাদেরকে শাস্তি দেবেন।" -৮ : ৩৩,

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ النَّضْرِ حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ بْنُ مُعَاذٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَبْدِ الْحَمِيدِ صَاحِبِ الزِّيَادِيِّ سَمِعَ أَنَسَ بْنَ مَالِكٍ قَالَ قَالَ أَبُو جَهْلٍ اللَّهُمَّ إِنْ كَانَ هَذَا هُوَ الْحَقَّ مِنْ عِنْدِكَ فَأَمْطِرْ عَلَيْنَا حِجَارَةً مِنَ السَّمَاءِ أَوْ ائْتِنَا بِعَذَابٍ أَلِيمٍ فَنَزَلَتْ وَمَا كَانَ اللَّهُ لِيُعَذِّبَهُمْ وَأَنْتَ فِيهِمْ وَمَا كَانَ اللَّهُ مُعَذِّبَهُمْ وَهُمْ يَسْتَغْفِرُونَ وَمَا لَهُمْ أَنْ لَا يُعَذِّبَهُمُ اللَّهُ وَهُمْ يَـصُدُّونَ عَـنِ الْمَسْجِدِ الْحَرَامِ الْآيَةَ

১৭২. মুহাম্মদ ইব্নে নযর র...... আনাস ইব্নে মালিক রা. বলেছেন, আবু জাহ্ল বলেছিল -

اللَّهُمَّ إِنْ كَانَ هَذَا هُوَ الْحَقَّ مِنْ عِنْدِكَ فَأَمْطِرْ عَلَيْنَا حِجَارَةً مِنَ السَّمَاءِ أَوْ ائْتِنَا بِعَذَابٍ أَلِيمٍ

এরপর নাযিল হল-

وَمَا كَانَ اللَّهُ لِيُعَذِّبَهُمْ وَأَنْتَ فِيهِمْ وَمَا كَانَ اللَّهُ مُعَذِّبَهُمْ وَهُمْ يَسْتَغْفِرُونَ وَمَا لَهُمْ أَنْ لَا يُعَذِّبَهُمُ اللَّهُ وَهُمْ يَصُدُّونَ عَـنِ الْمَسْجِدِ الْحَرَامِ الْآيَةَ

আয়াতের অনুবাদ ও হাদীসের ব্যাখ্যার জন্য পূর্বের ১৭১নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

## بَاب وَقَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ وَيَكُونَ الدِّينُ كُلُّهُ لِلَّهِ

**২৩৯৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(হে মুসলিমগণ!) তোমরা তাদের (আরবের কাফেরদের) বিরুদ্ধে সংগ্রাম করতে থাকো যতক্ষণ না ফিতনা (আকীদাগত ফাসাদ অর্থাৎ, কুফর ও শিরক) দূরীভূত হয় এবং আল্লাহর দীন (খালেস আল্লাহর) সামগ্রিকভাবে প্রতিষ্ঠিত হয় এবং যদি তারা বিরত হয় তবে তারা যা করে আল্লাহ্ তার সম্যক দ্রষ্টা।" -৮ : ৩৯, পারা ৯, রুকূ ১৯

**ব্যাখ্যা :** অর্থাৎ, সবাই মুসলিম হয়ে যাবে অথবা প্রজা হয়ে থাকবে, তাদের স্থান নেতৃত্বে থাকবে না।

**حَدَّثَنَا** الْحَسَنُ بْنُ عَبْدِ الْعَزِيزِ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ يَحْيَى حَدَّثَنَا حَيْوَةُ عَنْ بَكْرِ بْنِ عَمْرٍو عَنْ بُكَيْرٍ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَجُلًا جَاءَهُ فَقَالَ يَا أَبَا عَبْدِ الرَّحْمَنِ أَلَا تَسْمَعُ مَا ذَكَرَ اللَّهُ فِي كِتَابِهِ وَإِنْ طَائِفَتَانِ مِنْ الْمُؤْمِنِينَ اقْتَتَلُوا إِلَى آخِرِ الْآيَةِ فَمَا يَمْنَعُكَ أَنْ لَا تُقَاتِلَ كَمَا ذَكَرَ اللَّهُ فِي كِتَابِهِ فَقَالَ يَا ابْنَ أَخِي أَغْتَرُّ بِهَذِهِ الْآيَةِ وَلَا أُقَاتِلُ أَحَبُّ إِلَيَّ مِنْ أَنْ أَغْتَرَّ بِهَذِهِ الْآيَةِ الَّتِي يَقُولُ اللَّهُ تَعَالَى وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا إِلَى آخِرِهَا قَالَ فَإِنَّ اللَّهَ يَقُولُ وَقَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ قَالَ ابْنُ عُمَرَ قَدْ فَعَلْنَا عَلَى عَهْدِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذْ كَانَ الْإِسْلَامُ قَلِيلًا فَكَانَ الرَّجُلُ يُفْتَنُ فِي دِينِهِ إِمَّا يَقْتُلُونَهُ وَإِمَّا يُوثِقُونَهُ حَتَّى كَثُرَ الْإِسْلَامُ فَلَمْ تَكُنْ فِتْنَةٌ فَلَمَّا رَأَى أَنَّهُ لَا يُوَافِقُهُ فِيمَا يُرِيدُ قَالَ فَمَا قَوْلُكَ فِي عَلِيٍّ وَعُثْمَانَ قَالَ ابْنُ عُمَرَ مَا قَوْلِي فِي عَلِيٍّ وَعُثْمَانَ أَمَّا عُثْمَانُ فَكَانَ اللَّهُ قَدْ عَفَا عَنْهُ فَكَرِهْتُمْ أَنْ يَعْفُوَ عَنْهُ وَأَمَّا عَلِيٌّ فَابْنُ عَمِّ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَخَتَنُهُ وَأَشَارَ بِيَدِهِ وَهَذِهِ ابْنَتُهُ أَوْ بِنْتُهُ حَيْثُ تَرَوْنَ

১৭৩. হাসান ইব্‌নে আযীয র...... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, এক ব্যক্তি তাঁর কাছে এসে বলল, হে আবু আবদুর রহমান! (ইবনে উমর রা.-এর উপনাম) আল্লাহ্ তাঁর কিতাবে (কুরআন মজীদে) যা উল্লেখ করেছেন আপনি কি তা শোনেন না?

وَإِنْ طَائِفَتَانِ مِنْ الْمُؤْمِنِينَ اقْتَتَلُوا إِلَى آخِرِ الْآيَةِ

"মু'মিনদের দু'দল দ্বন্দ্বে লিপ্ত হলে তোমরা তাদের মধ্যে মীমাংসা করে দেবে ....।"-পারা ২৬, রুকূ ১২ সুতরাং আল্লাহর কিতাবের নির্দেশ অনুযায়ী যুদ্ধ করতে কোন বস্তু আপনাকে নিষেধ করছে? (অর্থাৎ, মুসলমানদের পারস্পারিক লড়াইয়ে অংশগ্রহণ করেন না কেন?) এরপর তিনি বললেন, ভাতিজা ! এ আয়াতের তাবীল বা ব্যাখ্যা করে (মুসলমানদের বিরুদ্ধে) যুদ্ধ না করা আমার কাছে অধিক প্রিয় ..... وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا إِلَى آخِرِهَا "যে স্বেচ্ছায় মু'মিনকে খুন করে ..," আয়াতে তাবীল করার তুলনায়। (কারণ স্পষ্ট যে, মুমিন হত্যার ব্যাপারে কঠোরতম সতর্কবাণী রয়েছে। রয়েছে এর জন্য কঠোর আযাব। এজন্য আমার নজর মূলত দ্বিতীয় আয়াতের প্রতি তীক্ষ্ণ) সে ব্যক্তি বলল, আল্লাহ্ বলেছেন, وَقَاتِلُوهُمْ حَتَّى لَا تَكُونَ فِتْنَةٌ "তোমরা ফিতনা নির্মূল না হওয়া পর্যন্ত যুদ্ধ করবে।" ইব্‌নে উমর রা. বললেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যুগে আমরা তা করেছি যখন ইসলামের অনুসারী (অর্থাৎ, মুসলমান) কম ছিল। ফলে ব্যক্তি তার দীন নিয়ে ফিতনায় (পরীক্ষায়) পড়ত, হয়ত কাফেররা তাকে হত্যা করত নতুবা বেঁধে রাখত, ক্রমে ক্রমে ইসলামের প্রসার ঘটল এবং ফিতনা থাকল না। সে লোকটি যখন দেখল যে, আবদুল্লাহ ইব্‌নে উমর রা. তার উদ্দেশ্যের অনুকূল হচ্ছেন না, তখন সে বলল যে, 'আলী রা. এবং 'উসমান রা. সম্পর্কে আপনার অভিমত কি? ইব্‌নে উমর রা. বললেন যে, 'আলী রা. এবং 'উসমান রা. সম্পর্কে আমার কোন বক্তব্য নেই। তবে 'উসমান রা. -

কে আল্লাহ্ তা'আলা নিজেই ক্ষমা করে দিয়েছেন (উহুদ যুদ্ধের পলায়ন সম্পর্কে কুরআনে কারীমে আছে-لقد عفا عنكم ) কিন্তু তোমরা তাঁকে ক্ষমা করতে রাজি নও। আর 'আলী রা., তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চাচাত ভাই এবং জামাতা, তিনি অঙ্গুলী নির্দেশ করে বললেন, ঐ উনি হচ্ছেন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কন্যা, যেথায় তোমরা তাঁর ঘর দেখছ, اَبْيَتُهُ বলেছেন কিংবা بَيْتُهُ বলেছেন (বারীর সন্দেহ)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় فَإِنَّ اللّٰهَ يَقُولُ وَقَاتِلُوهُمْ حَتّٰى لَا تَكُونَ فِتْنَةٌ থেকে। হাদীসটি সূরা বাকারার তাফসীর ৬৪৮ পৃষ্ঠায় এবং ৬৭০ পৃষ্ঠায় এসেছে।

أَنَّ رَجُلًا جَــاءَهُ তিনি হলেন হাব্বান অথবা আলা ইবনে আরার। আর কেউ কেউ বলেন, নাফি' প্রমূখ। সূরা বাকারার তাফসীরে في فتنة الزبير এতটুকু অতিরিক্ত আছে

فَمَا يَمْنَعُكَ أَنْ لَا تُقَاتِلَ এখানে لَا অতিরিক্ত। বিষয়টি আগেও এসেছে ما منعك الا تسجد আয়াতে لَا অতিরিক্ত।

أُغْتَرُّ بِهٰذِهِ الْآيَةِ আরেকটি কপি হল اعير بِهٰذِهِ الْآيَةِ হামযার উপর পেশ, আইন-এর উপর যবর এবং উভয় স্থলে ইয়া-এর উপর তাশদীদ।

يُفْتَنُ فِي دِينِهِ : মাজহুলের সীগা। فَمَا قَوْلُكَ فِــي عَلِــيٍّ وَعُثْمَــانَ এতে স্পষ্ট হয়ে গেল যে, প্রশ্নকারী ছিল খারিজী সম্প্রদায়ের লোক ।

وَهٰذِهِ ابْنَتُهُ أَوْ بَيْتُهُ কোন কোন রেওয়ায়াতে নিঃসন্দেহে بَيْتُهُ এসেছে। কোন কোনটিতে এসেছে ابيته হামযার উপর যবর ইয়া সাকিন, তাতে পেশ। এটি بيت এর جمع قلــت (বহুবচন)। আল্লামা কাসতাল্লানী র. বলেন, নির্ভরযোগ্য উক্তি হল এটি البيــت। কারণ অন্য রেওয়ায়াতে সুস্পষ্ট ভাষায় এর উল্লেখ করা হয়েছে। আমরা সেগুলো উল্লেখ করেছি। ইসমে ইশারাটিকে স্ত্রীলিঙ্গ নেয়া হয়েছে البقعة -এর দিকে লক্ষ্য করে। এতে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাথে মর্যাদা ও ঘর বা পরিবার উভয় দিক থেকে নৈকট্যের বিবরণও পাওয়া গেল। –কাসতাল্লানী : ৮/৪২২

حَدَّثَنَا أَحْمَدُ بْنُ يُونُسَ حَدَّثَنَا زُهَيْرٌ حَدَّثَنَا بَيَانٌ أَنَّ وَبَرَةَ حَدَّثَهُ قَالَ حَدَّثَنِي سَعِيدُ بْنُ جُبَيْرٍ قَالَ خَرَجَ عَلَيْنَا أَوْ إِلَيْنَا ابْــنُ عُمَرَ فَقَالَ رَجُلٌ كَيْفَ تَرَى فِي قِتَالِ الْفِتْنَةِ فَقَالَ وَهَلْ تَدْرِي مَا الْفِتْنَةُ كَانَ مُحَمَّدٌ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ يُقَاتِلُ الْمُــشْرِكِينَ وَكَانَ الدُّخُولُ عَلَيْهِمْ فِتْنَةً وَلَيْسَ كَقِتَالِكُمْ عَلَى الْمُلْكِ

১৭৪. আহমদ ইব্‌নে ইউনুস র...... সা'ঈদ ইব্‌নে যুবায়র র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইব্‌নে উমর রা. আমাদের কাছে এলেন। বর্ণনাকারী خَرَجَ عَلَيْنَا অথবা إِلَيْنَا শব্দ বলেছেন। (রাবীর সন্দেহ যে, শব্দটি عَلَيْنَا না إِلَيْنَا )। এরপর এক ব্যক্তি বলল, (মুসলমানদের পারস্পারিক) ফিতনা সম্পর্কিত যুদ্ধের ব্যাপারে আপনার রায় কি? আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. বললেন, ফিতনা কি তা তুমি জান। মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মুশরিকদের বিরুদ্ধে যুদ্ধ করতেন। সুতরাং তাদের খেলাফ ঘরে ঢুকে যাওয়া (বসে থাকা) ছিল ফিতনা (পরীক্ষা)। তাঁদের সঙ্গে গিয়ে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুদ্ধ করা তোমাদের রাজত্বের জন্য যুদ্ধ করার মত নয়।

**ব্যাখ্যা :** এ হাদীসটি উপরোক্ত হাদীসের সারসংক্ষেপ। আবার হতে পারে ঘটনা দুটি। হযরত আবদুল্লাহ ইবনে উমর রা. মুসলমানদের পারস্পরিক যুদ্ধে যেমন উষ্ট্রি যুদ্ধ, সিফফীনের যুদ্ধ এবং আবদুল্লাহ ইবনে যুবাইর রা. সংক্রান্ত যুদ্ধে অংশগ্রহণ করেন নি এবং এর প্রবক্তাও ছিলেন না। বরং তিনি তা থেকে আলাদা থাকার বিষয়টিকে প্রাধান্য দিতেন কারণ. মু'মিন হত্যা থেকে বেঁচে থাকার ব্যাপারে কঠোরতম তাকিদ রয়েছে।

## بَاب يَا أَيُّهَا النَّبِيُّ حَرِّضْ الْمُؤْمِنِينَ عَلَى الْقِتَالِ إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ يَغْلِبُوا مِائَتَيْنِ وَإِنْ يَكُنْ مِنْكُمْ مِائَةٌ يَغْلِبُوا أَلْفًا مِنْ الَّذِينَ كَفَرُوا بِأَنَّهُمْ قَوْمٌ لَا يَفْقَهُونَ

**২৩৯৫. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : হে নবী! মু'মিনদের জিহাদের জন্যে উদ্বুদ্ধ করুন (এবং এ সংক্রান্ত আইন শুনিয়ে দিন) তোমাদের মধ্যে বিশজন ধৈর্যশীল থাকলে তারা (নিজেদের দশ গুণের উপর) দু'শ জনের উপর বিজয়ী হবে এবং তোমাদের মধ্যে একশ'জন থাকলে এক সহস্র কাফেরের উপর বিজয়ী হবে। কারণ তারা এমন এক সম্প্রদায় যাদের বোধশক্তি নেই।" -৮ : ৬৫, পারা ১০, রুকূ ৫

**ব্যাখ্যা** : অভিব্যক্তির রূপ এখানে খবর রাখা হয়েছে যে, ১০০ মুসলিম এক হাজার কাফিরের বিরুদ্ধে বিজয়ী হবে কিন্তু উদ্দেশ্য হল এ হুকুম দেয়া যে, ১০০ মুসলমানের জন্য এক হাজার কাফিরের মুকাবিলা থেকে পালানো জায়েয নেই। এ হুকুম ছিল জিহাদের শুরুর দিকে। কিন্তু বদর যুদ্ধের পর আল্লাহ তা'আলার সহজ করে দিয়েছেন। শুধু দ্বিগুণের মুকাবিলা আবশ্যক করা হয়েছে। যেমন এর সাথে পরবর্তী আয়াতে আছে الان خفف الله عنكم । এজন্য এখন দ্বিগুণের মুকাবিলা থেকে পলায়ন করা নাজায়েয ও নিষিদ্ধ রয়ে গেছে।

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرٍو عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا لَمَّا نَزَلَتْ إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ يَغْلِبُوا مِائَتَيْنِ وَإِنْ يَكُنْ مِنْكُمْ مِائَةٌ فَكُتِبَ عَلَيْهِمْ أَنْ لَا يَفِرَّ وَاحِدٌ مِنْ عَشَرَةٍ فَقَالَ سُفْيَانُ غَيْرَ مَرَّةٍ أَنْ لَا يَفِرَّ عِشْرُونَ مِنْ مِائَتَيْنِ ثُمَّ نَزَلَتْ الْآنَ خَفَّفَ اللَّهُ عَنْكُمْ الْآيَةَ فَكَتَبَ أَنْ لَا يَفِرَّ مِائَةٌ مِنْ مِائَتَيْنِ وَزَادَ سُفْيَانُ مَرَّةً نَزَلَتْ حَرِّضْ الْمُؤْمِنِينَ عَلَى الْقِتَالِ إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ قَالَ سُفْيَانُ وَقَالَ ابْنُ شُبْرُمَةَ وَأُرَى الْأَمْرَ بِالْمَعْرُوفِ وَالنَّهْيَ عَنْ الْمُنْكَرِ مِثْلَ هَذَا

১৭৫. 'আলী ইব্‌নে 'আবদুল্লাহ্ র...... ইব্‌নে 'আব্বাস রা. সূত্রে বর্ণিত যে, (আল্লাহ তা'আলার বাণী : ( إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ يَغْلِبُوا مِائَتَيْنِ وَإِنْ يَكُنْ مِنْكُمْ مِائَةٌ যখন নাযিল হল। এরপর দশজন কাফেরের বিপরীত একজন মুসলিম থাকলেও পলায়ন না করা ফরয করে দেয়া হল। সুফিয়ান ইব্‌নে 'উয়াইনা র. আবার বর্ণনা করেন, দু'শ জন কাফেরের বিপক্ষে ২০ জন মুসলিম থাকলেও পলায়ন করা যাবে না। তারপর নাযিল হল – الْآنَ خَفَّفَ اللَّهُ عَنْكُمْ الْآيَةَ – "আল্লাহ্ এখন তোমাদের ভার লাঘব করলেন। তিনি অবগত আছেন যে, তোমাদের মধ্যে দুর্বলতা আছে সুতরাং তোমাদের মধ্যে একশ'জন ধৈর্যশীল থাকলে তারা দু'শজনের উপর বিজয়ী হবে। আর তোমাদের মধ্যে এক সহস্র থাকলে আল্লাহর অনুজ্ঞাক্রমে তারা দু' সহস্রের উপর বিজয়ী হবে। আল্লাহ্ ধৈর্যশীলদের সাথে রয়েছেন।" -৮ : ৬৬

এরপর দু'শ কাফেরের বিপক্ষে একশজন মুসলিম থাকলে পলায়ন না করা (আল্লাহ্ তা'আলা) ফরয করে দিলেন। সুফিয়ান ইব্‌নে 'উয়াইনা র. একবার বর্ণনা করেছেন যে, (তাতে কিছু অতিরিক্ত আছে। যেমন,) حَرِّضْ الْمُؤْمِنِينَ عَلَى الْقِتَالِ إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ নাযিল হল, সুফিয়ান বলেন, ইব্‌নে শুবরুমা বলেছেন, সৎ কাজের আদেশ অসৎ কাজের নিষেধ-এর ব্যাপারেও আমি একই রকম মনে করি।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ابْنُ شُبْرُمَةَ শীন-এর উপর পেশ, বা সাকিন, রা-এর উপর পেশ। তার নাম হল আবদুল্লাহ। তিনি তাবিঈ ও কুফার বিচারপতি ছিলেন।– উমদাতুল কারী

## بَاب الْآنَ خَفَّفَ اللَّهُ عَنْكُمْ وَعَلِمَ أَنَّ فِيكُمْ ضُعْفًا الْآيَةَ إِلَى قَوْلِهِ وَاللَّهُ مَعَ الصَّابِرِينَ

**২৩৯৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবার আল্লাহ্ তোমাদের ভার লাঘব করলেন। তিনি অবগত আছেন যে তোমাদের মধ্যে দুর্বলতা আছে। (অতএব হুকুম দেয়া হচ্ছে যে,) এবার যদি তোমরা ১০০ জন দৃঢ়পদ থাক (তনুমনে অটল থাক) তবে (নিজেদের) দ্বিগুণের উপর তথা ২০০ এর উপর বিজয় লাভ করবে। আল্লাহ্ ধৈর্যশীলদের সাথে রয়েছেন অর্থাৎ, তাদের সাহায্য করেন।" -৮ : ৬৬, পারা ১০, রুকূ ৫

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ عَبْدِ اللَّهِ السُّلَمِيُّ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ بْنُ الْمُبَارَكِ أَخْبَرَنَا جَرِيرُ بْنُ حَازِمٍ قَالَ أَخْبَرَنِي الزُّبَيْرُ بْنُ خِرِّيتٍ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ لَمَّا نَزَلَتْ إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ يَغْلِبُوا مِائَتَيْنِ شَقَّ ذَلِكَ عَلَى الْمُسْلِمِينَ حِينَ فُرِضَ عَلَيْهِمْ أَنْ لَا يَفِرَّ وَاحِدٌ مِنْ عَشَرَةٍ فَجَاءَ التَّخْفِيفُ فَقَالَ الْآنَ خَفَّفَ اللَّهُ عَنْكُمْ وَعَلِمَ أَنَّ فِيكُمْ ضُعْفًا فَإِنْ يَكُنْ مِنْكُمْ مِائَةٌ صَابِرَةٌ يَغْلِبُوا مِائَتَيْنِ قَالَ فَلَمَّا خَفَّفَ اللَّهُ عَنْهُمْ مِنْ الْعِدَّةِ نَقَصَ مِنْ الصَّبْرِ بِقَدْرِ مَا خُفِّفَ عَنْهُمْ

১৭৬. ইয়াহইয়া ইব্‌নে আবদুল্লাহ্ সুলামী ...... ইব্‌নে আব্বাস রা. বলেছেন, যখন إِنْ يَكُنْ مِنْكُمْ عِشْرُونَ صَابِرُونَ يَغْلِبُوا مِائَتَيْنِ আয়াতটি নাযিল হল তখন দশজনের বিপরীত একজনের পলায়নও নিষিদ্ধ করা হল, তখন এটা মুসলমানদের নিকট দুঃসাধ্য মনে হলে পরে তা লাঘবের বিধান এল-

الْآنَ خَفَّفَ اللَّهُ عَنْكُمْ وَعَلِمَ أَنَّ فِيكُمْ ضُعْفًا فَإِنْ يَكُنْ مِنْكُمْ مِائَةٌ صَابِرَةٌ يَغْلِبُوا مِائَتَيْنِ

"এবার আল্লাহ তা'আলা তোমাদের উপর সহজ করে দিয়েছেন। তিনি অবগত আছেন যে, তোমাদের মধ্যে হিম্মত কম। অতএব এবার যদি তোমরা ১০০ জন দৃঢ়পদ থাক তবে (নিজেদের) দ্বিগুণের উপর তথা ২০০ এর উপর বিজয় লাভ করবে।"

ইব্‌নে আব্বাস রা. বলেন, আল্লাহ্ তাদেরকে সংখ্যার দিক থেকে যখন হাল্কা করে দিলেন, সেই নমনীয়তার সমপরিমাণ তাদের দৃঢ়তাও হ্রাস পেল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

السُّلَمِيُّ : সীন-এর উপর পেশ, লাম এর উপর যবর।

جَرِيرُ : জীম এর উপর যবর

بْنُ خِرِّيتٍ : খা-এর নিচে যের, রা-এর উপর তাশদীদ, ইয়া সাকিন, শেষে তা।

ইমাম আবু দাউদ হাদীসটি কিতাবুল জিহাদে বর্ণনা করেছেন। আল্লাহর ফযল ও করমে ১৮ পারা সমাপ্ত হল। এর জন্য প্রশংসা আল্লাহর।

বুখারী ৬৭১

# سُوْرَةُ بَرَاءَةَ

# সূরা বারাআত

আয়াত ১২৯, রুকূ ১৬, মাদানী

এটিকে সূরা তাওবাও বলা হয়।

**নামকরণের কারণ :** এর নাম বারাআত হওয়ার কারণ হল, এ সূরাতে কাফেরদের থেকে দায়মুক্তির উল্লেখ রয়েছে। আর তাওবা নামকরণের কারণ হল তাতে মুসলমানদের তাওবা কবুল হওয়ার বিবরণ রয়েছে।

**সূরা বারাআতের বৈশিষ্ট্য**

এ সূরার একটি বৈশিষ্ট্য হলে, মাসাহিফে কুরআনে এ সূরার শুরুতে বিসমিল্লাহ লেখা হয় না। এ ছাড়া সমস্ত কুরআনী সূরার শুরুতে বিসমিল্লাহ লিপিবদ্ধ করা হয়। এর কারণ জানার পূর্বে আরেকটি বিষয় জানতে হবে যে, কুরআন মাজীদ ২৩ বছরে অল্প অল্প করে নাযিল হয়েছে। একই সূরার বিভিন্ন আয়াত বিভিন্ন সময়ে অবতীর্ণ হয়েছে। হযরত জিবরাঈল আমীন যখন ওহী নিয়ে আসতেন তখন আল্লাহর নির্দেশে সাথে এ কথা ও বলতেন যে, এ আয়াতটি অমুক সূরায় অমুক আয়াতের পর রাখতে হবে। সে মুতাবিক রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহী লেখকগণকে দিক নির্দেশনা দিয়ে লিখিয়ে দিতেন। যখন এক সূরা শেষ হয়ে অন্য সূরা আরম্ভ হত,তখন অন্য সূরার শুরুতে بسم الله الرحمن الرحيم ও নাযিল হত। যদ্বারা বুঝা যেত যে, প্রথম সূরা সমাপ্ত হয়েছে। এবার আরেক সূরা শুরু হচ্ছে। কুরআন মজীদের সবগুলো সূরাতে অনুরূপ হয়েছে।

সর্বশেষে যেসব সূরা নাযিল হয়েছে সূরা তাওবা সেগুলোর অন্তর্ভুক্ত। সাধারণ নিয়মানুযায়ী এর শুরুতে না বিসমিল্লাহ নাযিল হয়েছে, না রাসূল আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহী লিপিকারকে এর ব্যাপারে দিক নির্দেশনা দিয়েছেন। এ অবস্থাতেই রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের ওফাত হয়ে যায়। কুরআন সংকলক হযরত উসমান গণী রা. স্বীয় খেলাফতামলে যখন কুরআন মাজীদকে গ্রন্থাকারে বিন্যস্ত করেছেন তখন অন্যসব সূরার পরিপন্থী সূরা তাওবার শুরুতে বিসমিল্লাহ ছিল না। এজন্য সংশয় হয়ে ছিল যে, এটি কোন স্বতন্ত্র সূরা নয় বরং অন্য কোন সূরার অংশ। এবার ফিকির হল, যদি এটি অন্য কোন সূরার অংশ হয় তাহলে সেটি কোন সূরা হতে পারে। বিষয়বস্তুর দিকে লক্ষ করলে সূরা আনফালের সাথেই এটির মিল বুঝা যায়।

হযরত উসমান রা. থেকে এক রেওয়ায়াতে এটাও বর্ণিত আছে যে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুগে এ দুটি সূরাকে قرينتين তথা মিলিত বা জোড় দু'সূরা বলা হত। -মাজহারী

এজন্য এ সূরাটিকে সূরা আনফালের পরে রাখা হয়েছে। এ সতর্কতা এজন্য অবলম্বন করা হয়েছে যে, অন্য সূরার অংশ হলে তো তার সাথেই রাখা উচিত। তবে তার মধ্যে স্বতন্ত্র সূরা হওয়ার সম্ভাবনাও ছিল। এজন্য লেখার ক্ষেত্রে এ ছুরত অবলম্বন করা হয়েছে যে, সূরা তাওবা শুরু করার পূর্বে কিছু জায়গা শূন্য রেখে দেয়া হয়েছে, যেমন সাধারণ সূরাগুলোতে বিসমিল্লাহর জন্য জায়গা হয়ে থাকে।

সূরা বারাআত তথা সূরা তাওবার শুরুতে বিসমিল্লাহ না লেখার এ তাত্ত্বিক বিশ্লেষণ স্বয়ং কুরআন সংকলক হযরত উসমান রা. থেকে আবু দাউদ, নাসাঈ, মুসনাদে ইমাম আহমদ ও তিরমিযীতে মুফাসসিরে কুরআন হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা.-এর এক প্রশ্নের উত্তরে বর্ণিত হয়েছে। এ প্রশ্নে হযরত ইবনে আব্বাস রা. হযরত উসমান গণী রা.-এর নিকট এ বিষয়টিও জিজ্ঞেস করেছিলেন যে, কুরআন মজীদের সূরাগুলোর একটি বিন্যাস কায়েম করা হয়েছে। সর্বপ্রথম শতাধিক আয়াত সম্বলিত বড় সূরাগুলো রাখা হয়েছে। এগুলোকে বলা হয় মিঈন। এরপর রাখা হয়েছে শত আয়াতবিশিষ্ট সূরাগুলোকে। এগুলোকে বলা হয় মাছানী। এরপর রাখা হয়েছে ছোট সূরাগুলোকে। এগুলোকে বলা হয় মুফাসসালাত। এ বিন্যাসের দাবীও হল সূরা তাওবাকে সূরা আনফালের পূর্বে রাখা। কারণ সূরা তাওবার আয়াতের সংখ্যা শতাধিক আর সূরা আনফালের আয়াত সংখ্যা শতের কম।

শুরুর দিকের সাতটি বড় সূরাকে السبع الطوال বলা হয়। এতেও আনফালের স্থলে সূরা তাওবাই অধিক সমীচীন। এর খেলাফ করলে তাতে কি ফায়দা? হযরত উসমান রা. বললেন, এসব বিষয় সহীহ। কিন্তু কুরআনের ব্যাপারে সতর্কতার দাবী তাই যা অবলম্বন করা হয়েছে। কারণ, যদি সূরা তাওবা স্বতন্ত্র সূরা না হয়, বরং সূরা আনফালের অংশ হয় তবে তো স্পষ্ট বিষয় যে সূরা আনফালের আয়াত আগে নাযিল হয়েছে। সূরা তাওবার আয়াত অবতীর্ণ হয়েছে পরে। অতএব এগুলোকে আনফালের আয়াতের আগে রাখা ওহী ছাড়া জায়েয নেই। বস্তুত ওহীতে আমরা এরূপ কোন নির্দেশনা পাইনি। এজন্য আনফালকে অগ্রে আর তাওবাকে পশ্চাতে রাখা হয়েছে।

এ তাত্ত্বিক বিশ্লেষণ দ্বারা জানা গেল যে, সূরা তাওবার শুরুতে বিসমিল্লাহ না লেখার কারণ হল, এখানে সূরা তাওবাতে স্বতন্ত্র কোন সূরা না হয়ে আনফালের অংশ হওয়ারও সম্ভাবনা আছে। এ সম্ভাবনার ভিত্তিতে এখানে বিসমিল্লাহ লেখা এরূপ বেঠিক, যেমন কেউ সূরার মাঝখানে বিসমিল্লাহ লিখে দিল।

এর উপর ভিত্তি করে ইসলামী আইনবিদগণ বলেছেন, যে ব্যক্তি উপর থেকে সূরা আনফাল তিলাওয়াত করে এসেছে এবং সূরা তওবা শুরু করছে তার জন্য উচিত বিসমিল্লাহ না পড়া। কিন্তু যে এ সূরার শুরু বা মধ্যখান থেকে স্বীয় তিলাওয়াত শুরু করে তার উচিত বিসমিল্লাহির রাহমানির রাহীম পড়ে শুরু করা। কোন কোন নাওয়াকিফ ব্যক্তি মনে করে যে, সূরা তাওবার তিলাওয়াতে কোন অবস্থাতেই বিসমিল্লাহ পড়া জায়েয নেই– এটা ভুল কথা।– মা'আরিফ : ৪/৩০৫

سُورَةُ بَرَاءَةَ وَلِيجَةً كُلُّ شَيْءٍ أَدْخَلْتَهُ فِي شَيْءٍ الشُّقَّةُ السَّفَرُ الْخَبَالُ الْفَسَادُ وَالْخَبَالُ الْمَوْتُ وَلَا تَفْتِنِّي لَا تُوَبِّخْنِي كَرْهًا وَ كُرْهًا وَاحِدٌ مُدَّخَلًا يُدْخَلُونَ فِيهِ يَجْمَحُونَ يُسْرِعُونَ وَالْمُؤْتَفِكَاتِ ائْتَفَكَتْ انْقَلَبَتْ بِهَا الْأَرْضُ أَهْوَى أَلْقَاهُ فِي هُوَّةٍ عَدْنٍ خُلْدٍ عَدَنْتُ بِأَرْضٍ أَيْ أَقَمْتُ وَمِنْهُ مَعْدِنٌ وَيُقَالُ فِي مَعْدِنِ صِدْقٍ فِي مَنْبَتِ صِدْقٍ الْخَوَالِفُ الْخَالِفُ الَّذِي خَلَفَنِي فَقَعَدَ بَعْدِي وَمِنْهُ يَخْلُفُهُ فِي الْغَابِرِينَ وَيَجُوزُ أَنْ يَكُونَ النِّسَاءُ مِنْ الْخَالِفَةِ وَإِنْ كَانَ جَمْعَ الذُّكُورِ فَإِنَّهُ لَمْ يُوجَدْ عَلَى تَقْدِيرِ جَمْعِهِ إِلَّا حَرْفَانِ فَارِسٌ وَفَوَارِسُ وَهَالِكٌ وَهَوَالِكُ الْخَيْرَاتُ وَاحِدُهَا خَيْرَةٌ وَهِيَ الْفَوَاضِلُ مُرْجَئُونَ مُؤَخَّرُونَ الشَّفَا شَفِيرٌ وَهُوَ حَدُّهُ وَالْجُرُفُ مَا تَجَرَّفَ مِنْ السُّيُولِ وَالْأَوْدِيَةِ هَارٍ هَائِرٍ يُقَالُ تَهَوَّرَتْ الْبِئْرُ إِذَا انْهَدَمَتْ وَانْهَارَ مِثْلُهُ لَأَوَّاهٌ شَفَقًا وَفَرَقًا وَقَالَ الشَّاعِرُ إِذَا قُمْتُ أَرْحَلُهَا بِلَيْلٍ تَأَوَّهُ آهَةَ الرَّجُلِ الْحَزِينِ

وَلِيجَةً – এমন বস্তু যাকে তুমি আরেকটা বস্তুর মধ্যে ঢুকিয়ে দিলে। الشُّقَّةُ – সফর, ভ্রমণ। الْخَبَالُ – বিশৃঙ্খলা, বিপর্যয়। الْخَبَالُ – মৃত্যু। وَلَا تَفْتِنِّي – আমাকে হুমকি দিও না। كَرْهًا وَ كُرْهًا – বাধ্যবাধকতা, উভয়টা একই অর্থবোধক। مُدَّخَلًا – প্রবেশস্থল, যেথায় তারা প্রবেশ করবে। يَجْمَحُونَ – তারা ত্বরান্বিত করবে। الْمُؤْتَفِكَاتِ – যাদের নিয়ে ভূমি উল্টে গেছে। أَهْوَى – তাকে গর্তে নিক্ষেপ করল। عَدْنٍ – স্থায়িত্ব, অবস্থান। যেমন, عَدَنْتُ بِأَرْضٍ – আমি অবস্থান করলাম, এগুলো থেকে مَعْدِنٌ শব্দ আসছে। বলা হয় فِي مَعْدِنِ صِدْقٍ فِي مَنْبَتِ صِدْقٍ – সত্যের উৎপত্তিস্থল। الْخَوَالِفُ এটি الْخَالِفُ শব্দের বহুবচন। অর্থ, যে আমার পিছনে থাকল এবং আমার পরে বসে থাকল। এবং এর অর্থ থেকে يَخْلُفُهُ فِي الْغَابِرِينَ অর্থ, অবশিষ্টদের মধ্যে পিছনে রাখা হয়। এবং الْخَالِفَةِ শব্দের বহুবচন হিসাবে – স্ত্রীলিঙ্গে ব্যবহার করা বৈধ আছে যদিও তা পুরুষ শব্দের বহুবচন। এভাবে বহুবচন আরবী ভাষায় দুটি শব্দ ব্যতীত পাওয়া যায় না, যথা- فَارِسٌ এর বহুবচন فَوَارِسُ। هَالِكٌ এর বহুবচন هَوَالِكُ। الْخَيْرَاتُ শব্দের একবচন خَيْرَةٌ। অর্থ, কল্যাণ ও মর্যাদাসম্পন্ন বস্তু। مُرْجَئُونَ – বিলম্বিত ব্যক্তিবর্গ। الشَّفَا অর্থ কিনারা বা পার্শ্ব। الْجُرُفُ – যা উচু স্থান বা উপত্যকা থেকে প্রবাহিত হয়। هَارٍ هَائِرٍ – পতিত। যেমন বলা হয়, تَهَوَّرَتْ الْبِئْرُ কুয়া ভেঙ্গে পড়েছে যখন তা ধ্বংস হয়ে যায়, আর এরূপভাবে انْهَارَ শব্দের অর্থ হয়ে থাকে। لَأَوَّاهٌ– অধিক কোমল হৃদয়, ভয়-ভীতির কারণে। কবি বলেন, إِذَا قُمْتُ

أَرْحَلُهَا بِلَيْلٍ- تَأَوَّهُ آهَةَ الرَّجُلِ الْحَزِينِ "যখন আমি রাতের বেলায় উষ্ট্রীর পিঠে আরোহণ করলাম, তখন সেটি দুশ্চিন্তাগ্রস্ত ব্যক্তির মত দীর্ঘশ্বাস ফেলে আহ! করতে থাকে।

وَلِيجَةً كُلُّ شَيْءٍ أَدْخَلْتَهُ فِي شَيْءٍ : সে সকল বস্তু যেগুলোকে আপনি অন্যটির মধ্যে প্রবিষ্ঠ করেন। وَلِيجَةً শব্দটি ولوج তথা প্রবেশ থেকে নিষ্পন্ন। এখানে উদ্দেশ্য অন্তরঙ্গ বন্ধু। যিনি আপনার গোপন তথ্য জানেন। ইঙ্গিত হল وَلَمْ يَتَّخِذُوا مِنْ دُونِ اللَّهِ وَلَا رَسُولِهِ وَلَا الْمُؤْمِنِينَ وَلِيجَةً وَاللَّهُ خَبِيرٌ بِمَا تَعْمَلُون "আর যারা আল্লাহ, রাসূল ও মুমিনদের ছাড়া অন্য কাউকে অন্তরঙ্গ বন্ধু বানায়নি।" -পারা ১০, রুকূ ৮

الشُّقَّةُ السَّفَرُ : দ্বারা উদ্দেশ্য সফর। ইঙ্গিত হল لَوْ كَانَ عَرَضًا قَرِيبًا وَسَفَرًا قَاصِدًا لَاتَّبَعُوكَ وَلَكِنْ بَعُدَتْ عَلَيْهِمُ الشُّقَّةُ আয়াতের দিকে। "যদি সম্পদ নিকটবর্তী হত তাহলে এ মুনাফিকরা তোমার সাথে চলে আসত। কিন্তু তাদের তো দূরত্ব অনেক দীর্ঘ মনে হতে লাগল (অর্থাৎ, তাবুকের যুদ্ধে শাম সফর)।"-পার ১০, রুকূ ২

الْخَبَالُ الْفَسَادُ وَالْخَبَالُ الْمَوْتُ : শব্দের অর্থ ফাসাদ, আবার الْخَبَالُ শব্দের অর্থ মওতও আসে। আল্লামা আইনী ও আল্লামা কাসতাল্লানী র. বলেন, বিশুদ্ধ হল الْمَوْتُ এর স্থলে الموته (মীমের উপর পেশ, শেষে হা) হওয়া। এ শব্দের অর্থ হল মৃগী, উম্মাদনা। ইঙ্গিত হল لَوْ خَرَجُوا فِيكُمْ مَا زَادُوكُمْ إِلَّا خَبَالًا আয়াতের দিকে।

"তারা যদি তোমাদের সাথে বের হত তাহলে ফাসাদ-বিপর্যয় ছাড়া আর কিছু বাড়াত না।" -পারা ১০, রুকূ ১৩ অর্থাৎ, কেবল ফিতনা- ফাসাদই বাড়াত।

وَلَا تَفْتِنِّي لَا تُوَبِّخْنِي : ইঙ্গিত হল وَمِنْهُمْ مَنْ يَقُولُ ائْذَنْ لِي وَلَا تَفْتِنِّي আয়াতের দিকে। "পেছনে থেকে যাওয়া মুনাফিকদের মধ্যে কেউ কেউ বলে, আমাকে (যুদ্ধে না যাবার এবং ঘরে থাকার) অনুমতি দিন। আমাকে ফিৎনায় ফেলবেন না, অর্থাৎ, আমাকে ধমকাবেন না।" -পারা ১০, রুকূ ১২

كَرْهًا وَ كُرْهًا وَاحِدٌ : ইঙ্গিত হল قُلْ أَنْفِقُوا طَوْعًا أَوْ كَرْهًا لَنْ يُتَقَبَّلَ مِنْكُمْ ! আয়াতের দিকে। "বলুন, তোমরা স্বতস্ফূর্তভাবে ব্যয় কর বা অখুশীতে খরচ কর তোমাদের এ ব্যয় কখনো কবুল হবে না।" -পারা ১০, রুকূ ১২

مُدَّخَلًا يُدْخَلُونَ فِيهِ : তিনি বলেন, كَرْهًا (কাফের উপর যবর সহকারে) এবং كُرْهًا (কাফের উপর পেশ যোগে) উভয়টি সমার্থক। অখুশী বা অস্বতস্ফূর্ততা।

مُدَّخَلًا يُدْخَلُونَ فِيهِ : ইঙ্গিত হল لَوْ يَجِدُونَ مَلْجَأً أَوْ مَغَارَاتٍ أَوْ مُدَّخَلًا لَوَلَّوْا إِلَيْهِ وَهُمْ يَجْمَحُونَ আয়াতের দিকে।- পারা ১০, রুকূ ১২

"যদি তারা (মুনাফিকরা) কোন আশ্রয়স্থল পেত অথবা (পাহাড় ইত্যাদিতে) গর্তে ঢুকে বসার স্থান পেত তবে অবশ্য দৌড়ে সেদিকে ফিরে যেত।" يَجْمَحُونَ يُسْرِعُونَ : - يَجْمَحُونَ এর অর্থ দৌড়ে পালিয়ে যেত।

وَالْمُؤْتَفِكَاتِ ائْتَفَكَتْ انْقَلَبَتْ بِهَا الْأَرْضُ : ইঙ্গিত হল وَأَصْحَابِ مَدْيَنَ وَالْمُؤْتَفِكَاتِ أَتَتْهُمْ رُسُلُهُمْ بِالْبَيِّنَاتِ আয়াতের দিকে। "(তাদের নিকট কি তাদের পূর্ববর্তীদের সংবাদ এসে পৌছেনি। যেমন কওমে নূহ, আদ, সামূদ ও কওমে ইবরাহীম আ.) এবং মাদইয়ানবাসীদের উল্টে যাওয়া জনপদ। তাদের নিকট তাদের নবীগণ স্পষ্ট প্রমাণাদি নিয়ে উপস্থিত হয়েছিল।" -পারা ১০, রুকূ ১৫ তিনি বলেন, আয়াতে الْمُؤْتَفِكَاتِ শব্দটি ائْتَفَكَتْ انْقَلَبَتْ بِهَا الْأَرْضُ থেকে গৃহীত। যার অর্থ হল উল্টে যাওয়া জনপদসমূহ। উদ্দেশ্য হল কওমে লুত আ. এর উল্টে যাওয়া জনপদগুলো। এগুলোর জমিন উল্টে দেয়া হয়েছিল। ফলে উপরের অংশ নিচে এবং নিচের অংশ উপরে চলে গেছে। তারপর বর্ষণ করা হয়েছে তাদের উপর কাঁকর-পাথর। وَأَمْطَرْنَا عَلَيْهَا حِجَارَةً مِنْ سِجِّيلٍ

أَهْوَى أَلْقَاهُ فِي هُوَّةٍ : এর অর্থ হল, তাকে একটি গর্তে নিক্ষেপ করল। هُوَّةٌ শব্দের অর্থ হল, নিচু জমি, গর্ত। আল্লামা আইনী ও হাফিজ আসকালানী র. বলেন, এশব্দটি সূরা বারাআতে নেই, বরং সূরা নাজমে আছে– والموتفكة اهـــواي , যেহেতু এ সূরাতে الْمُؤْتَفِكَاتِ শব্দটি এসেছে, যেটি الموتفكة এর বহুবচন, সেহেতু অধীনস্থরূপে এখানে اهواي এর অর্থ বর্ণনা করে দিয়েছেন।

فِي جنت عدن এর عَدْنٍ خُلْدٍ عَدَنْتُ بِأَرْضٍ أَيْ أَقَمْتُ وَمِنْهُ مَعْدِنٌ وَيُقَالُ فِي مَعْدِنِ صِدْقٍ فِي مَنْبَتِ صِدْقٍ : ইঙ্গিত হল দিকে। চিরস্থায়ী উদ্যানগুলোতে। অর্থাৎ, সেসব বাগান যেগুলোতে চিরস্থায়ীভাবে থাকবে। -পারা ১০, রুকূ ১৫ -তিনি বলেন, عَـــدْنٍ শব্দের অর্থ হল চিরস্থায়ীভাবে থাকা। আরবগণ বলেন, عَـــدَنْتُ بِـــأَرْضٍ আমি বসবাস অবলম্বন করেছি, স্থায়ীভাবে থেকে গেছি। এ থেকেই নিষ্পন্ন হয়েছে مَعْدِنٌ স্বর্ণ, রূপা ইত্যাদির খনি। বলা হয় فِي مَعْـــدِنِ صِـــدْقٍ অর্থাৎ, অমুক ব্যক্তি সততার খনিতে আছে। এর অর্থ হল فِي مَعْدَنِ صِدْقٍ এমন ভূমি যেখান থেকে সততা উৎপন্ন হয় (সততার কেন্দ্রভূমি) এটা তার জন্য ব্যবহৃত হয়, যে সর্বদা সত্য কথা বলে। যেন সে সততার খনি।

الْخَوَالِفُ الْخَالِفُ الَّذِي خَلَفَنِي فَقَعَدَ بَعْدِي وَمِنْهُ يَخْلُفُهُ فِي الْغَابِرِينَ وَيَجُوزُ أَنْ يَكُونَ النِّسَاءُ مِنَ الْخَالِفَةِ وَإِنْ كَانَ جَمْعَ الذُّكُورِ فَإِنَّهُ لَمْ يُوجَدْ عَلَى تَقْدِيرِ جَمْعِهِ إِلَّا حَرْفَانِ فَارِسٌ وَفَوَارِسُ وَهَالِكٌ وَهَوَالِكُ

ইঙ্গিত হল رَضُوا بِأَنْ يَكُونُوا مَعَ الْخَوَالِفِ وَطَبَعَ اللَّهُ عَلَى قُلُوبِهِمْ فَهُمْ لَـا يَعْلَمُـــونَ আয়াতের দিকে। তারা ঘরে বসা মহিলাদের সাথে থাকতে রাজি হয়েছে। আর আল্লাহ তা'আলা তাদের অন্তরে মোহর মেরে দিয়েছেন, ফলে তারা (গোনাহ-ছওয়াব) জানেই না।-পারা ১০, রুকূ ৮

তিনি বলেন, الْخَوَالِفُ শব্দটি الْخَالِفُ এর বহুবচন। الْخَالِفُ সে ব্যক্তি যে আমার পিছনে রয়ে গেছে এবং আবার পরে ঘরে বসে রয়েছে। অর্থাৎ, الْخَوَالِـــفُ দ্বারা উদ্দেশ্য সে দল যারা দল থেকে পিছনে রয়ে গেছে। তাবুকের যুদ্ধের মুজাহিদদের সাথে যায়নি। এ শব্দ থেকেই বলা হয় وَمِنْهُ يَخْلُفُهُ فِي الْغَابِرِينَ এ মৃত ব্যক্তির খলীফা বা স্থলাভিষিক্ত হোক অবশিষ্টদের মধ্যে। এর দ্বারা ইঙ্গিত হল নিম্নোক্ত ইরশাদে নব্বীর দিকে-

اللهم اغفر لابي سلمة وارفع درجته في المهديين واخلفه في عقبه في الغابرين –مسلم

وَيَجُوزُ أَنْ يَكُونَ النِّسَاءُ مِنَ الْخَالِفَةِ : আবার হতে পারে الْخَوَالِفُ দ্বারা উদ্দেশ্য মহিলারা এবং এটি الْخَالِفَة স্ত্রীলিঙ্গের বহুবচন। যেমন فاعلة এর বহুবচন فواعل আসে। এটাই স্পষ্ট। আর যদি الْخَوَالِفُ শব্দটি الْخَالِفُ পুংলিঙ্গের বহুবচন হয় তবে তা হবে শখ বা নগণ্য। কারণ, আরবদের নিকট এ ওযনে পুংলিঙ্গের বহুবচন শুধু দু'টি পাওয়া গেছে فَـــارِسٌ এর বহুবচন فَوَارِسُ এবং هَالِكٌ এর বহুবচন هَوَالِكُ।

আল্লামা আইনী র. বলেন, বিষয়টি দু'কারণে প্রশ্নসাপেক্ষ। সারকথা, প্রথমে তাত্ত্বিক বিশ্লেষণ করলেন যে, الْخَوَالِـــفُ শব্দটি الْخَالِفُ এর বহুবচন। এরপর আবার وَإِنْ كَانَ جَمْعَ الذُّكُورِ দ্বারা সংশয়সহ বর্ণনা করেছেন।

প্রশ্নের দ্বিতীয় কারণ হল, দু'টি জিনিসের সেরা বা সীমাবদ্ধতা সহীহ নয়। এর আরো বহুবচন আসে – যেমন ســـابق এর বহুবচন سوابق, ناكس এর বহুবচন نواكس এবং شاهق-এর বহুবচন شواهق।

الْخَيْرَاتُ وَاحِدُهَا خَيْرَةٌ وَهِيَ الْفَوَاضِلُ : ইঙ্গিত হল –(৮৮) وَأُولَئِكَ لَهُمُ الْخَيْرَاتُ وَأُولَئِكَ هُمُ الْمُفْلِحُـــونَ আয়াতের দিকে। "তাদের জন্য সমস্ত সৌন্দর্য (বা কল্যাণ) আর তারাই সফলকাম (যারা জান মাল দিয়ে জিহাদ করেছে।"-পারা ১০, রুকূ ১০

তিনি বলেন, خَيْــرَةٌ শব্দটির বহুবচন اَلْخَيْــرَاتُ (খা-এর উপর যবর, ইয়া সাকিন, শেষে তায়ে তানীছ) এর তাফসীর আবু উবায়দা থেকে বর্ণিত আছে اَلْفَوَاضِلُ অর্থাৎ, ফাযায়েল, সৌন্দর্য ও কল্যাণ।

مُرْجَئُونَ مُؤَخَّرُونَ : ইঙ্গিত হল وَآخَرُونَ مُرْجَوْنَ لِأَمْرِ اللَّهِ إِمَّا يُعَذِّبُهُمْ وَإِمَّا يَتُوبُ عَلَـيْهِمْ আয়াতের দিকে। আর কিছু সংখ্যক লোক এরূপ রয়েছে যাদের বিষয় আল্লাহর হুকুম আসা পর্যন্ত মুলতবী রয়েছে যে, তাদের শাস্তি দিবেন, না তাওবা কবুল করবেন।-পারা ১১ রুকূ ২

তিনি বলেন, আয়াতে مُرْجَئُونَ এর অর্থ হল যাদের বিষয় পিছনে রেখে দেয়া হয়। মুলতবী রাখা হয়।

الشَّفَا شَفِيرٌ وَهُوَ حَدُّهُ : ইঙ্গিত হল أَمْ مَنْ أَسَّسَ بُنْيَانَهُ عَلَى شَفَا جُرُفٍ هَارٍ আয়াতের দিকে। "না কি সে ব্যক্তি (উত্তম হবে) যে স্বীয় ইমারত (মসজিদ) এর ভিত্তি কোন গর্তের কিনারায় রেখেছে যেটি পড়ে যাওয়ার উপক্রম।"-পারা ১১, রুকূ ২

তিনি বলেন, الشَّفَا এর অর্থ হল شَفِيرٌ এটি হল তার কিনারা। অর্থাৎ, উপত্যকা ও ঘাটির (গর্তের) কিনারা।

وَالْجُرُفُ مَا تَجَرَّفَ مِنَ السُّيُولِ وَالْأَوْدِيَةِ هَارٍ هَائِرٍ يُقَالُ تَهَوَّرَتِ الْبِئْرُ إِذَا انْهَدَمَتْ وَانْهَارَ مِثْلُـهُ : ইঙ্গিত হল উপরোক্ত আয়াতের দিকে অর্থাৎ, على شفا جرف هــار। তিনি বলেন, اَلْجُــرُفُ শব্দটি جرفــة এর বহুবচন। যার অর্থ হল, সে কিনারা যেটি নদী-নালার কারণে কেটে গেছে, পানির প্রবাহে কর্তিত হয়েছে এবং সেটি ধসে পড়ার উপক্রম হয়েছে।

هار শব্দটি মূলত ছিল هائر যার অর্থ হল, পড়ে যাওয়ার উপক্রম। ধ্বংসোম্মুখ। এখানে ইঙ্গিত হল قاض ইত্যাদির মত তালীলের দিকে। বাগধারায় আছে– যখন কূপ ভেংগে পড়ে যায় তখন মানুষ বলে تهــورت البئــر - কুয়া ভেঙ্গে পড়ে গেছে। কিন্তু আল্লামা আইনী র. বলেন, কোন কোন অভিধানবিদ বলেন, এটি ইসমে ফায়েলের সীগা নয় যে, তাতে قاض এর তালীল জারী করা যাবে। বরং এটি মূলত هور অথবা هــير ছিল। প্রথম ছুরতে ওয়াও আর দ্বিতীয় ছুরতে ইয়া– এর পূর্বে যবর থাকার কারণে আলিফ দ্বারা পরিবর্তিত হয়ে গেছে।

وَانْهَارَ مِثْلُهُ : আর انهدام এর ন্যায় انهار এর অর্থ ভেঙ্গে পড়া, ধসে পড়া।

لَأَوَّاهٌ شَفَقًا وَفَرَقًا وَقَالَ الشَّاعِرُ إِذَا قُمْتُ أَرْحَلُهَا بِلَيْلٍ تَأَوَّهُ آهَةَ الرَّجُلِ الْحَزِينِ : ইঙ্গিত হল إِنَّ إِبْــرَاهِيمَ لَــأَوَّاهٌ حَلِــيمٌ আয়াতের দিকে। "নিশ্চয় ইবরাহীম খুব নম্রদিল (খুব আহাজারীকারক, নরমদিল) এবং স্বভাবজাত ধৈর্য্যশীল ছিল।"-পারা ১১, রুকূ ২

তিনি বলেন, أَوَّاهٌ শব্দের অর্থ হল, আল্লাহর ভয়ে খুব বেশি আহাজারী করণেওয়ালা। যেমন কবি মিছকাব আবদী বলেন–إِذَا قُمْتُ أَرْحَلُهَا بِلَيْلٍ تَأَوَّهُ آهَةَ الرَّجُــلِ الْحَــزِينِ"যখন আমি রাত্রে উটনীর হাওদা বাঁধার জন্য উঠি তখন সেটি উদ্বিগ্ন-উৎকণ্ঠিত ব্যক্তির ন্যায় আহাজারি করতে আরম্ভ করে।"

## بَاب قَوْلِهِ بَرَاءَةٌ مِنَ اللَّهِ وَرَسُولِهِ إِلَى الَّذِينَ عَاهَدْتُمْ مِنَ الْمُشْرِكِينَ أَذَانٌ إِعْلَامٌ وَقَالَ ابْنُ عَبَّــاسٍ أُذُنٌ يُصَدِّقُ تُطَهِّرُهُمْ وَتُزَكِّيهِمْ بِهَا وَنَحْوُهَا كَثِيرٌ وَالزَّكَاةُ الطَّاعَةُ وَالْإِخْلَاصُ لَا يُؤْتُونَ الزَّكَــاةَ لَــا يَشْهَدُونَ أَنْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ يُضَاهُونَ يُشَبِّهُونَ

**২৩৯৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তোমরা মুশরিকদের সাথে (মেয়াদ নির্ধারণ ব্যতীত) যেসব চুক্তি করেছিলে আল্লাহ্ ও তাঁর রাসূলের তরফ থেকে সেসব বিচ্ছেদ করা হল।"-৯ : ১, পারা ১০, রুকূ ৭

ইবনে আব্বাস রা. বলেন, أُذُنٌ – কারো কথা শুনে তা সত্য বলে ধারণা করা। এবং تُطَهِّــرُهُمْ-এর অর্থ, এ ব্যবহার পদ্ধতি অধিক। সে পবিত্র করে। الزَّكَاةُ - এর অর্থ ইবাদত ও নিষ্ঠা। لَا يُؤْتُونَ الزَّكَــاةَ (তারা যাকাত প্রদান করে না) (এবং) তারা এ সাক্ষ্যও প্রদান করে না যে, আর কোন উপাস্য নেই এক আল্লাহ্ ব্যতীত। يُضَاهُونَ – "তারা তুলনা দিচ্ছে।"

وَقَالَ ابْنُ عَبَّاسٍ أُذُنٌ يُصَدِّقُ : ইঙ্গিত হল وَمِنْهُمُ الَّذِينَ يُؤْذُونَ النَّبِيَّ وَيَقُولُونَ هُوَ أُذُنٌ আয়াতের দিকে। -পারা ১০, রুকূ) তাদের (মুনাফিকদের) মধ্য থেকে কেউ কেউ আছে, যারা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে কথার মাধ্যমে কষ্ট দেয় আর বলে সে তো কান (অর্থাৎ, সবার কথা শুনে ফেলে) এবং দৃঢ় বিশ্বাস করে ফেলে।

**ব্যাখ্যা :** মুনাফিকরা পরস্পরে বসে ইসলাম ও নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্পর্কে খারাপ কথাবার্তা বলত আর যখন কেউ বলত, এসব কথা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর নিকট পৌঁছে যাবে। তখন বলত, এতে পরোয়া কিসের? তাঁর সামনে আমরা মিথ্যা ব্যাখ্যা-বিশ্লেষণ দিয়ে স্বীয় দায়মুক্তির ইয়াকীন সৃষ্টি করব। কারণ, এটা তো কান। যা শুনে তৎক্ষণাৎ মেনে নেয়।

تُطَهِّرُهُمْ وَتُزَكِّيهِمْ بِهَا وَنَحْوُهَا كَثِيرٌ وَالزَّكَاةُ الطَّاعَةُ وَالْإِخْلَاصُ : ইঙ্গিত হল خذ من اموالهم صدقة تُطَهِّرُهُمْ وَتُزَكِّيهِمْ بِهَا আয়াতের দিকে। "তুমি তাদের (আনিত) মাল থেকে সদকা গ্রহণ কর, এর মাধ্যমে তাদেরকে গোনাহের নিদর্শন থেকে পবিত্র করে দিবে ও পরিশুদ্ধ করে দিবে।"-পারা ১১, রুকূ ২

তিনি বলেন, تُطَهِّرُهُمْ এবং تُزَكِّيهِمْ بِهَا এর অর্থ একই। আর এগুলোর মত সমার্থক শব্দ কুরআন মজীদে অনেক আছে। وَالزَّكَاةُ الطَّاعَةُ وَالْإِخْلَاصُ অর্থাৎ, যাকাতের অর্থ বন্দেগী ও এখলাস।

لَا يُؤْتُونَ الزَّكَاةَ لَا يَشْهَدُونَ أَنْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ : ইঙ্গিত হল وَوَيْلٌ لِلْمُشْرِكِينَ الَّذِينَ لَا يُؤْتُونَ الزَّكَاةَ আয়াতের দিকে। "ধ্বংস সে সকল মুশরিকদের জন্য যারা যাকাত দেয় না।"

তিনি বলেন, আয়াতে কারীমায় لَا يُؤْتُونَ الزَّكَاةَ -এর অর্থ হল, তারা লা-ইলাহা ইল্লাল্লাহু এর সাক্ষ্য দেয় না। যাকাতের এ তাফসীর হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে।

হয়ত যাকাতের এ অর্থ এখানে এজন্য নেয়া হয়েছে যে, কাফেররা শাখাগত বিষয়াবলীর জন্য সম্বোধিত নয়। অথবা মদীনায়। আল্লাহ তা'আলাই ভাল জানেন।-ফাওয়ায়েদে উসমানী

আল্লামা আইনী র. বলেন, উপরোক্ত আয়াত এ সূরা তাওবায় নেই, বরং এটি আছে সূরা ফুসসিলাত তথা হামীম সেজদায়। এখানে এ আয়াতটি অধীনস্থরূপে আনা হয়েছে। কারণ, এ আয়াতের تُزَكِّيهِمْ শব্দের সাথে মিল আছে।

يُضَاهُونَ يُشَبِّهُونَ : ইঙ্গিত হল ذَلِكَ قَوْلُهُمْ بِأَفْوَاهِهِمْ يُضَاهِئُونَ قَوْلَ الَّذِينَ كَفَرُوا مِنْ قَبْلُ আয়াতের দিকে। -পারা ১০, রুকূ ১২ "মসীহ আ. আল্লাহর সন্তান অথবা উপাস্য"- একথা তাদের মুখনিঃসৃত (বাস্তবতাহীন) তারা কাফেরদের সাথে সাদৃশ্য অবলম্বন করে।" তিনি বলেন, يُضَاهُونَ এর অর্থ হল, তারা সাদৃশ্য অবলম্বন করে। অর্থাৎ, পূর্বেকার কাফের-প্রতিমাপূঁজকদের মত কথা বলে, যারা নিজেদের দেবতাদের সম্পর্কে বলত।

**حَدَّثَنَا** أَبُو الْوَلِيدِ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ قَالَ سَمِعْتُ الْبَرَاءَ رَضِيَ اللَّهُ عَنْهُ يَقُولُ آخِرُ آيَةٍ نَزَلَتْ يَسْتَفْتُونَكَ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِي الْكَلَالَةِ وَآخِرُ سُورَةٍ نَزَلَتْ بَرَاءَةٌ

১৭৭. আবুল ওয়ালীদ র...... বারা (ইবনে 'আযিব) রা. বলেছেন : সর্বশেষে যে আয়াত অবতীর্ণ হয়, তা হল يَسْتَفْتُونَكَ قُلْ اللَّهُ يُفْتِيكُمْ فِي الْكَلَالَةِ - "লোকে আপনার নিকট ব্যবস্থা জানতে চায়; বলুন! পিতা-মাতাহীন নিঃসন্তান ব্যক্তি সম্বন্ধে আল্লাহ্ তোমাদের ব্যবস্থা জানাচ্ছেন।" -৪ : ১৭৬ এবং সর্বশেষে যে সূরাটি অবতীর্ণ হয়, তা হল সূরা বারাআত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَآخِرُ سُورَةٍ نَزَلَتْ بَرَاءَةٌ বাক্যে। হাদীসটি ৬৬২ এবং ৬৭১ পৃষ্ঠায় এসেছে।

## بَاب قَوْلِهِ فَسِيحُوا فِي الْأَرْضِ أَرْبَعَةَ أَشْهُرٍ وَاعْلَمُوا أَنَّكُمْ غَيْرُ مُعْجِزِي اللَّهِ وَأَنَّ اللَّهَ مُخْزِي الْكَافِرِينَ سِيحُوا سِيرُوا

**২৩৯৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "(হে মুশরিকদল!) তোমরা তারপর দেশে চার মাস (জিলকদ, জিলহজ্জ, মহররম, রজব) কাল পরিভ্রমণ কর ও (এর সাথে এটাও) জেনে রাখ যে, তোমরা (এ অবকাশের বদৌলতে শুধু মুসলমানদের দায় থেকে বাঁচতে পারবে কিন্তু) আল্লাহকে হীনবল করতে পারবে না (যে, তার কবজা বা নিয়ন্ত্রণ থেকে বেরুতে পারবে)। নিশ্চয়ই (জেনে রেখো) আল্লাহ্ কাফেরদের লাঞ্ছিত করে থাকেন অর্থাৎ, আখিরাতে শাস্তি দিবেন।"-৯ : ২। তিনি বলেন, আয়াতে سِيحُوا এর অর্থ তোমরা সফর বা পরিভ্রমণ করো।

**حَدَّثَنَا** سَعِيدُ بْنُ عُفَيْرٍ قَالَ حَدَّثَنِي اللَّيْثُ قَالَ حَدَّثَنِي عُقَيْلٌ عَنْ ابْنِ شِهَابٍ وَأَخْبَرَنِي حُمَيْدُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ أَبَا هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ بَعَثَنِي أَبُو بَكْرٍ فِي تِلْكَ الْحَجَّةِ فِي مُؤَذِّنِينَ بَعَثَهُمْ يَوْمَ النَّحْرِ يُؤَذِّنُونَ بِمِنًى أَنْ لَا يَحُجَّ بَعْدَ الْعَامِ مُشْرِكٌ وَلَا يَطُوفَ بِالْبَيْتِ عُرْيَانٌ قَالَ حُمَيْدُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ ثُمَّ أَرْدَفَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِعَلِيِّ بْنِ أَبِي طَالِبٍ وَأَمَرَهُ أَنْ يُؤَذِّنَ بِبَرَاءَةَ قَالَ أَبُو هُرَيْرَةَ فَأَذَّنَ مَعَنَا عَلِيٌّ يَوْمَ النَّحْرِ فِي أَهْلِ مِنًى بِبَرَاءَةَ وَأَنْ لَا يَحُجَّ بَعْدَ الْعَامِ مُشْرِكٌ وَلَا يَطُوفَ بِالْبَيْتِ عُرْيَانٌ قال ابو عبد الله اذنهم اعلمهم

১৭৮. সাঈদ ইব্‌নে ওফায়র র...... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবু বকর রা. নবম হিজরীর হজ্জে (যে হজ্জে রাসূল রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আবু বকর রা. কে আমীর নিযুক্ত করেছিলেন) আমাকে এ নির্দেশ দিয়ে পাঠিয়ে দেন যে, আমি কুরবানীর দিন ঘোষণাকারীদের সঙ্গে মিনায় (সমবেত লোকদের) এ ঘোষণা করে দেই যে, এ বছরের পর কোন মুশরিক হজ্জ করার জন্য আসবে না। আল্লাহর ঘর উলংগ অবস্থায় তাওয়াফ করবে না।

হুমায়দ ইব্‌নে আবদুর রহমান রা.(পূর্বোক্ত সনদে) বলেন : রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আলী রা. - কে পুনরায় এ নির্দেশ দিয়ে প্রেরণ করলেন যে, তুমি সূরা বারাআতের বিধানসমূহ ঘোষণা করে দাও। আবু হোরায়রা রা. বলেন, মিনায় অবস্থানকারীদের মাঝে (কুরবানীর পর) আলী রা. যখন আমাদের সাথে ছিলেন এবং সূরা বারাআতের বিধানসমূহ ঘোষণা করলেন, এ বছরের পর কোন মুশরিক হজ্জ করার জন্য আসবে না। কেউ উলংগ অবস্থায় ঘর তওয়াফ করবে না। قال ابو عبد الله اذنهم اعلمهم আবু আবদুল্লাহ্ র. বলেন : অর্থাৎ, ইমাম বুখারী র. اذنهم এর তাফসীর করেছেন اعلمهم দ্বারা। (তিনি তাদের ঘোষণা দিয়েছেন -জানিয়ে দিয়েছেন।)। উদ্দেশ্য হল সাধারণ ঘোষণা। من باب افعال ايذانا বাবে ইফআল ايذانا মাসদার থেকে নিষ্পন্ন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এ হিসাবে যে, এ শিরোনামটি সূরার শুরুর অংশের আয়াতের পরিশিষ্ট। শুরুর আয়াত হল براءة من الله و رسوله আর এতে براءة শব্দ রয়েছে।- উমদা : ১৮/২৬০

হাদীসটি সালাতে ৫৩, হজ্জে ও মাগাযীতে ৬২৬ পৃষ্ঠায় এবং তাফসীরে এসেছে।

بَاب قَوْله وَأَذَانٌ مِنْ اللَّه وَرَسُوله إِلَى النَّاسِ يَوْمَ الْحَجِّ الْأَكْبَرِ أَنَّ اللَّهَ بَرِيءٌ مِنْ الْمُشْرِكِينَ وَرَسُولُهُ فَإِنْ تُبْتُمْ فَهُوَ خَيْرٌ لَكُمْ وَإِنْ تَوَلَّيْتُمْ فَاعْلَمُوا أَنَّكُمْ غَيْرُ مُعْجِزِي اللَّهِ وَبَشِّرْ الَّذِينَ كَفَرُوا بِعَذَابٍ أَلِيمٍ آذَنَهُمْ أَعْلَمَهُمْ

**২৩৯৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আল্লাহ্ ও তাঁর রাসূলের পক্ষ থেকে হজ্জে আকবরের দিনে আল্লাহর পক্ষ হতে মানুষের প্রতি এটা এক ঘোষণা যে, আল্লাহ্র সাথে মুশরিকদের (যেসব মুশরিক চুক্তি ভঙ্গ করেছিল) কোন সম্পর্ক রইল না এবং তাঁর রাসূলেরও নয়। যদি তোমরা (কুফর থেকে) তওবা কর তাহলে তা (তোমাদের জন্য উভয় জাহানে) মঙ্গলকর। (দুনিয়াতে তো এজন্য যে, তোমাদের চুক্তি ভঙ্গের দায় থেকে মুক্তি লাভ হবে এবং কতল থেকে বেঁচে যাবে,আর আখিরাতে তো স্পষ্ট বিষয় যে, মুক্তি হবে) আর যদি বিমুখ হও, তবে জেনে রাখ যে, তোমরা আল্লাহকে হীনবল করতে পারবে না (যে, বেরিয়ে পালিয়ে যাবে)। আর হে নবী ! কাফেরদের যন্ত্রণাময় শাস্তির সংবাদ দাও।" -৯ : ২ ইমাম বুখারী র. اذنهم এর তাফসীর করেছেন اعلمهم দ্বারা। ( তিনি তাদের জানিয়ে দিয়েছেন।)

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ حَدَّثَنَا اللَّيْثُ حَدَّثَنِي عُقَيْلٌ قَالَ ابْنُ شِهَابٍ فَأَخْبَرَنِي حُمَيْدُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ أَبَا هُرَيْرَةَ قَالَ بَعَثَنِي أَبُو بَكْرٍ رَضِيَ اللَّهُ عَنْهُ فِي تِلْكَ الْحَجَّةِ فِي الْمُؤَذِّنِينَ بَعَثَهُمْ يَوْمَ النَّحْرِ يُؤَذِّنُونَ بِمِنًى أَنْ لَا يَحُجَّ بَعْدَ الْعَامِ مُشْرِكٌ وَلَا يَطُوفَ بِالْبَيْتِ عُرْيَانٌ قَالَ حُمَيْدٌ ثُمَّ أَرْدَفَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِعَلِيِّ بْنِ أَبِي طَالِبٍ فَأَمَرَهُ أَنْ يُؤَذِّنَ بِبَرَاءَةَ قَالَ أَبُو هُرَيْرَةَ فَأَذَّنَ مَعَنَا عَلِيٌّ فِي أَهْلِ مِنًى يَوْمَ النَّحْرِ بِبَرَاءَةَ وَأَنْ لَا يَحُجَّ بَعْدَ الْعَامِ مُشْرِكٌ وَلَا يَطُوفَ بِالْبَيْتِ عُرْيَانٌ

**১৭৯.** আবদুল্লাহ্ ইব্নে ইউসুফ র...... আবু হোরায়রা রা. বলেন, আবু বকর রা. আমাকে সে কুরবানীর দিন ঘোষণাকারীদের সাথে মিনায় এ (কথা) ঘোষণা করার জন্য পাঠালেন যে, এ বছরের পরে আর কোন মুশরিক (মক্কায়) হজ্জ করতে পারবে না। আল্লাহর ঘর উলংগ অবস্থায় কাউকে তাওয়াফ করতে দেয়া হবে না। হুমায়দ র. বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পরে পুনরায় আলী ইব্নে আবু তালিবকে পাঠালেন এবং বললেন : সূরা বারাআতের বিধানসমূহ ঘোষণা করে দাও। আবু হোরায়রা রা. বলেন, আলী রা. আমাদের সাথেই মিনাবাসীদের মধ্যে সূরা বারাআত কুরবানীর দিন ঘোষণা করলেন। বললেন, এ বছরের পরে কেউ হজ্জ করতে (মক্কায়) আসতে পারবে না। উলংগ অবস্থায় আল্লাহর ঘরকে তাওয়াফ করবে না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فَأَمَرَهُ أَنْ يُؤَذِّنَ بِبَرَاءَةَ বাক্যে।

এটি অন্য সনদে অর্থাৎ, হযরত আবু হোরায়রা রা. সূত্রে ১৭৬ নং এর পূর্বোক্ত হাদীসই।

بَاب إِلَّا الَّذِينَ عَاهَدْتُمْ مِنْ الْمُشْرِكِينَ

**২৪০০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তবে মুশরিকদের মধ্যে যাদের সাথে তোমরা চুক্তিতে আবদ্ধ রয়েছ।" -৯ : ৪, পারা ১০, রুকূ ৭

**حَدَّثَنَا** إِسْحَاقُ حَدَّثَنَا يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا أَبِي عَنْ صَالِحٍ عَنْ ابْنِ شِهَابٍ أَنَّ حُمَيْدَ بْنَ عَبْدِ الرَّحْمَنِ أَخْبَرَهُ أَنَّ أَبَا هُرَيْرَةَ أَخْبَرَهُ أَنَّ أَبَا بَكْرٍ رَضِيَ اللَّهُ عَنْهُ بَعَثَهُ فِي الْحَجَّةِ الَّتِي أَمَّرَهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَيْهَا قَبْلَ حَجَّةِ الْوَدَاعِ فِي رَهْطٍ يُؤَذِّنُونَ فِي النَّاسِ أَنْ لَا يَحُجَّنَّ بَعْدَ الْعَامِ مُشْرِكٌ وَلَا يَطُوفَ بِالْبَيْتِ عُرْيَانٌ فَكَانَ حُمَيْدٌ يَقُولُ يَوْمُ النَّحْرِ يَوْمُ الْحَجِّ الْأَكْبَرِ مِنْ أَجْلِ حَدِيثِ أَبِي هُرَيْرَةَ

১৮০. ইসহাক র...... আবু হোরায়রা রা. বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বিদায় হজ্জের (১বছর) পূর্বের বছর (অর্থাৎ, ৯ম হিজরীতে) আবু বকর রা. - কে যে হজ্জের আমীর বানিয়ে পাঠিয়েছিলেন, সেই হজ্জে তিনি যেন লোকদের মধ্যে ঘোষণা দেন, এ বছরের পর কোন মুশরিক হজ্জ করতে আসতে পারবে না এবং উলংগ অবস্থায় কেউ আল্লাহর ঘর তাওয়াফ করতে পারবে না।

হুমায়দ ইবনে আবদুর রহমান বলেন, [আবু হোরায়রা রা.-এর ] হাদীস দ্বারা প্রমাণিত হয় যে, হজ্জে আকবারের দিন হল কুরবানীর দিন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল أَمَّرَهُ رَسُولُ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَيْهَا قَبْلَ حَجَّةِ الْوَدَاعِ বাক্যে। কারণ সে হজ্জেই সূরা বারাআতের চল্লিশটি আয়াতের ঘোষণা হয়েছিল।

**হজ্জে আকবার দ্বারা কি উদ্দেশ্য?**

এ ব্যাপারে ব্যাখ্যাতা- মুফাসসিরগণের বিভিন্ন উক্তি রয়েছে- হযরত ফারুকে আজম, আবদুল্লাহ ইবনে আব্বাস, ইবনে উমর রা. প্রমুখ বলেছেন الْحَجُّ الْأَكْبَرِ দ্বারা উদ্দেশ্য আরাফা দিবস। কারণ, রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর ইরশাদ রয়েছে الحج عرفة - আবু দাউদ, তিরমিযী।

হযরত আবু হোরায়রা রা.-এর এক রেওয়ায়াত দ্বারা বুঝা যায়, হজ্জে আকবার দ্বারা উদ্দেশ্য ইয়াওমুন নাহর তথা দশই জিলহজ্জ তারিখ। যেমনটি হুমাইদ ইবনে আবদুর রহমান বলতেন।

হযরত সুফিয়ান সাওরী র. প্রমুখ এসকল উক্তিতে সামঞ্জস্য বিধানের জন্য বলেছেন, হজ্জের ৫ দিন অর্থাৎ, ৮ই জিলহজ্জ থেকে ১২ই জিলহজ্জ পর্যন্ত হল বাস্তবে হজ্জে আকবার। যেগুলোতে আরাফা ও জিলহজ্জের ১ম তারিখ উভয়টি অন্তর্ভুক্ত। আর الْحَجُّ الْأَكْبَرِ শব্দটিকে একবচন নেয়া হয়েছে সে বাগধারা অনুযায়ী যেমন বদর যদ্ধের কয়েকদিনকে 'ইয়াওমুল ফুরকান' (ব্যবধান দিবস) নামে আখ্যায়িত করা হয়। আরবের সাধারণ যুদ্ধগুলোকে 'ইয়াওম' দ্বারাই ব্যক্ত করা হয়, যদিও সেগুলোতে অনেক দিনই ব্যয় হোকনা কেন। যেমন 'ইয়াওমে বু'আছ', 'ইয়াওমে উহুদ' ইত্যাদি।

যেহেতু উমরাকে হজ্জে আসগর (ছোট হজ্জ) বলা হয়, তা থেকে হজ্জকে পার্থক্য করার জন্য হজ্জকে আকবার বলা হয়েছে। এর দ্বারা পরিষ্কার বুঝা গেল, প্রতি বছরের হজ্জই হজ্জে আকবার। জনসাধারণের মাঝে প্রসিদ্ধ আছে। যে বছর আরাফা দিবস শুক্রবার হয় সে হজ্জই কেবল হজ্জে আকবার। এর মূলভিত্তি এছাড়া আর কিছু নয় যে, যে বছর রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বিদায় হজ্জ হয়েছিল ঘটনাক্রমে আরাফার সেদিনটি ছিল শুক্রবার। এটি স্বস্থানে একটি ফযীলতের বিষয় অবশ্যই, কিন্তু আয়াতে কারীমার 'ইয়াওমুল হজ্জিল আকবার'-এর সাথে এর কোন সম্পর্ক নেই।

## بَاب فَقَاتِلُوا أَئِمَّةَ الْكُفْرِ إِنَّهُمْ لَا أَيْمَانَ لَهُمْ

**২৪০১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "(চুক্তি ভঙ্গ করলে) তবে কাফের নেতৃবৃন্দের সাথে যুদ্ধ করবে। এরা এমন লোক যাদের প্রতিশ্রুতি প্রতিশ্রুতিই নয়।"-৯ : ১২, পারা ১০, রুকূ ৮

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ الْمُثَنَّى حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا إِسْمَاعِيلُ حَدَّثَنَا زَيْدُ بْنُ وَهْبٍ قَالَ كُنَّا عِنْدَ حُذَيْفَةَ فَقَالَ مَا بَقِيَ مِنْ أَصْحَابِ هَذِهِ الْآيَةِ إِلَّا ثَلَاثَةٌ وَلَا مِنْ الْمُنَافِقِينَ إِلَّا أَرْبَعَةٌ فَقَالَ أَعْرَابِيٌّ إِنَّكُمْ أَصْحَابَ مُحَمَّدٍ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ تُخْبِرُونَا فَلَا نَدْرِي فَمَا بَالُ هَؤُلَاءِ الَّذِينَ يَبْقُرُونَ بُيُوتَنَا وَيَسْرِقُونَ أَعْلَاقَنَا قَالَ أُولَئِكَ الْفُسَّاقُ أَجَلْ لَمْ يَبْقَ مِنْهُمْ إِلَّا أَرْبَعَةٌ أَحَدُهُمْ شَيْخٌ كَبِيرٌ لَوْ شَرِبَ الْمَاءَ الْبَارِدَ لَمَا وَجَدَ بَرْدَهُ

**১৮১.** মুহাম্মদ ইব্‌নে মুসান্না র...... যায়দ ইব্‌নে ওয়াহাব (আলজুহানী আবু সুলায়মান আলকূফী আল মুখাযরামী) র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা আমরা হুযায়ফা (ইবনুল ইয়ামান) রা. -এর কাছে ছিলাম, তখন তিনি বলেন, ( فَقَاتِلُوا أَئِمَّةَ الْكُفْرِ إِنَّهُمْ لَا أَيْمَانَ لَهُمْ ) আয়াত যাদের ব্যাপারে অবতীর্ণ হয়েছে তাদের মধ্যে থেকে) শুধু তিনজন মুসলমান এবং চারজন মুনাফিক বেঁচে আছে। ইত্যবসরে একজন বেদুঈন বলল, আপনারা সকলে মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবী। আমাদের এমন লোকদের অবস্থা সম্পর্কে বলুন, আমাদের জানা নেই,তাদের কি হাল হবে, যারা আমাদের ঘরে সিঁধ কেটে ভাল জিনিস চুরি করে। তিনি বললেন, তারা বদকার ও গুনাহ্‌গার (চোর না কাফের, না মুনাফিক, অবশ্য ফাসিক) হ্যাঁ, সেসব মুনাফিক থেকে শুধু চার ব্যক্তি এখনও জীবিত– তাদের মধ্যে একজন এত বৃদ্ধ হয়ে পড়েছে যে, শীতল পানি পান করার পর তার শীতলতাটুকুর অনুভূতিও সে উপলব্ধি করতে পারে না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল مَا بَقِيَ مِنْ أَصْحَابِ هَذِهِ الْآيَةِ - সে আয়াতটি হল فَقَاتِلُوا أَئِمَّةَ الْكُفْرِ إِنَّهُمْ لَا أَيْمَانَ لَهُمْ لَعَلَّهُمْ يَنْتَهُونَ -উমদা

إِلَّا أَرْبَعَةٌ : হাফিজ ইবনে হাজার র. বলেছেন, তাদের নাম সম্পর্কে আমি ওয়াকিফহাল হতে পারিনি। সমাপ্ত।

রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবী হযরত হোযায়ফা রা. মুনাফিকদেরকে চিনতেন, অন্যরা নয়।

إِنَّكُمْ أَصْحَابَ مُحَمَّدٍ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ : এখানে أَصْحَابَ শব্দটির বা-এর উপর যবর হবে إِنَّكُمْ এর যমীর থেকে বদল হিসাবে অথবা মুনাদা মুযাফ হিসাবে। এর হরফে নিদা উহ্য করা হয়েছে।

تُخَرُّونَنَا : খা সাকিন এবং যবরযোগে বা-এর উপর তাশদীদসহ। আরেক কপিতে আছে تُخْبِرُونَنَا মূলত দুই নূন সহকারে। কারণ নসব অথবা জযমদাতা ছাড়া নূন উহ্য করা হয় না।– কাসতাল্লানী

يَبْقُرُونَ : ইয়া ও বা সহকারে। بقــر থেকে। এর অর্থ হল ফেড়ে ফেলা। আরেক কপিতে আছে ينقــرون নূন সাকিন সহকারে। অর্থাৎ, খটখট আওয়াজ দেয়া।

يَسْرِقُونَ أَعْلَاقَنَا : হামযার উপর যবর। أَعْلَاقَ শব্দটি علق (আইনের নিচে যের) এর বহুবচন। উত্তম জিনিস। এ নামে নামকরণের কারণ হল তার সাথে আন্তরিক সম্পর্ক থাকে। অর্থ হল, তারা আমাদের উত্তম মাল চুরি করে, আর কোন কোন কপিতে আছে أَغْلَاقَنَا গাইন সহকারে। غلق (গাইন ও লামের উপর যবর) এর বহুবচন। অর্থ চাবি চুরি করে তালা খুলে মাল চুরি করে।

## বুখারী ৬৭২ بَاب قَوْلِهِ وَالَّذِينَ يَكْنِزُونَ الذَّهَبَ وَالْفِضَّةَ وَلَا يُنْفِقُونَهَا فِي سَبِيلِ اللَّهِ فَبَشِّرْهُمْ بِعَذَابٍ أَلِيمٍ

**২৪০২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যারা স্বর্ণ, রৌপ্য পুঞ্জীভূত করে রাখে এবং আল্লাহ্‌র পথে তা ব্যয় করে না, (অর্থাৎ, যাকাত দেয় না) তাদেরকে যন্ত্রণাদায়ক শাস্তির সংবাদ দাও।" -৯ : ৩৪, পারা ১০, রুকূ ১২

حَدَّثَنَا الْحَكَمُ بْنُ نَافِعٍ قَالَ اَخْبَرَنَا شُعَيْبٌ قَالَ حَدَّثَنَا اَبُوْ الزِّنَادِ اَنَّ عَبْدَ الرَّحْمٰنِ الْاَعْرَجَ حَدَّثَهُ قَالَ حَدَّثَنِيْ اَبُــوْ هُرَيْــرَةَ رَضــ اَنَّهُ سَمِعَ رَسُوْلُ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُوْلُ كَنْزُ اَحَدِكُمْ يَوْمَ الْقِيَامَةِ شُجَاعًا اَقْرَعَ

**১৮২.** হাকাম ইব্‌নে নাফি' র..... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বলতে শুনেছেন, তোমাদের কারো পুঞ্জীভূত সম্পদ (যা থেকে যাকাত প্রদান করা হয়নি) কিয়ামতের দিন বিষাক্ত সর্পে পরিণত হবে। (নেহায়েত বিষাক্ত নাগ সাপের আকার ধারণ করবে।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল كنز احدكم يــوم القيامــة شــجاعا اقــرع বাক্যে। হাদীসটি যাকাতে ১৮৮ এবং তাফসীরে ৬৭২ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ حُصَيْنٍ عَنْ زَيْدِ بْنِ وَهْبٍ قَالَ مَرَرْتُ عَلَى أَبِي ذَرٍّ بِالرَّبَذَةِ فَقُلْتُ مَا أَنْزَلَكَ بِهَذِهِ الْأَرْضِ قَالَ كُنَّا بِالشَّأْمِ فَقَرَأْتُ وَالَّذِينَ يَكْنِزُونَ الذَّهَبَ وَالْفِضَّةَ وَلَا يُنْفِقُونَهَا فِي سَبِيلِ اللَّهِ فَبَشِّرْهُمْ بِعَذَابٍ أَلِيمٍ قَالَ مُعَاوِيَةُ مَا هَذِهِ فِينَا مَا هَذِهِ إِلَّا فِي أَهْلِ الْكِتَابِ قَالَ قُلْتُ إِنَّهَا لَفِينَا وَفِيهِمْ

১৮৩. কুতায়বা ইব্‌নে সা'ঈদ র..... যায়দ ইব্‌নে ওয়াহ্‌ব র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি একদা রাবাযা নামক স্থানে আবু যর রা. -এর নিকট দিয়ে যাচ্ছিলাম। আমি (তাকে) জিজ্ঞেস করলাম, আপনি কিসের জন্য এ স্থানে উপস্থিত হয়েছেন? তিনি বলেন, আমি সিরিয়া ছিলাম, (তখন শামের আমীর ছিলেন হযরত মু'আবিয়া রা.) আমি [মুআবিয়া রা. -এর সামনে] এ আয়াত তিলাওয়াত করে শোনালাম। وَالَّذِينَ يَكْنِزُونَ الذَّهَبَ وَالْفِضَّةَ وَلَا يُنْفِقُونَهَا فِي سَبِيلِ اللهِ فَبَشِّرْهُمْ بِعَذَابٍ أَلِيمٍ "যারা স্বর্ণ রৌপ্য পুঞ্জীভূত করে রাখে এবং আল্লাহর পথে তা ব্যয় করে না, তাদের যন্ত্রণাদায়াক শাস্তির সংবাদ দাও।"-৯ : ৩৪

মু'আবিয়া রা. এ আয়াত শুনে বললেন, এ আয়াত আমাদের সম্পর্কে অবতীর্ণ হয়নি। বরং আহলে কিতাবদের (ইহুদী ও নাসারা) সম্পর্কে অবতীর্ণ হয়েছে। আমি (জবাবে শামের আমীর হযরত মু'আবিয়া রা. কে)) বললাম, এ আয়াত আমাদের ও তাদের সম্পর্কে অবতীর্ণ হয়েছে। (এ তর্কবিতর্কের কারণে সবকিছু বর্জন করে আমি এখানে চলে এসেছি।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فَقَرَأْتُ وَالَّذِينَ يَكْنِزُونَ الذَّهَبَ وَالْفِضَّةَ وَلَا يُنْفِقُونَهَا فِي سَبِيلِ اللَّهِ فَبَشِّرْهُمْ بِعَذَابٍ أَلِيمٍ বাক্যে স্পষ্ট।

হাদীসটি কিতাবুয যাকাতে ১৮৯ পৃষ্ঠায় এসেছে। এখানে তারচেয়েও পূর্ণাঙ্গতর আকারে।

عَنْ زَيْدِ بْنِ وَهْبٍ : তিনি জুহানী কূফী। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের জমানা পেয়েছেন। তাঁর সাথে সাক্ষাতের উদ্দেশ্যে বেরিয়েছিলেন কিন্তু পথিমধ্যে থাকা অবস্থাতেই রাসূলল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের ওফাত হয়ে যায়। আর যায়েত ইবনে খালিদ জুহানী রা. এর ওফাত হয় ৭৬ হিজরীতে।

### হযরত আবু যর গিফারী রা.

তিনি ছিলেন দুনিয়াবিরাগী অনেক বড় সাহাবী । তাঁর মত ছিল সম্পদ সঞ্চয় না করা। শামে অবস্থানকালে উপরোক্ত আয়াত সম্পর্কে হযরত মু'আবিয়া রা.-এর সাথে কিছু বিতর্ক হয়েছিল। যেহেতু উপরোক্ত আয়াতটি সূরা তাওবার ৩৪নং আয়াতের একটি অংশ, এ আয়াতের প্রথমাংশে আহলে কিতাবের উলামা-মাশায়েখের সম্পদপ্রীতির উল্লেখ রয়েছে, সেহেতু হযরত মু'আবিয়া রা. কথার পূর্বধারার প্রতি লক্ষ্য করে বললেন وَالَّذِينَ يَكْنِزُونَ الذَّهَبَ وَالْفِضَّةَ الخ আয়াতের সম্পর্ক আহলে কিতাবের সাথে। আর হযরত আবু যর রা. ব্যাপকতার প্রতি দৃষ্টিপাত করে বললেন, এটা সবার জন্য–যারা আর্থিক হক আদায় করেনি। যেমন হযরত ইবনে উমর রা.-এর ইরশাদ রয়েছে من كنزها فلم يود زكوتها فويل له যে সম্পদ কুক্ষীগত করল অতঃপর তার যাকাত আদায় করল না তার জন্য ধ্বংস।– বুখারী : ১/১৮৮

মোটকথা, এ তর্কের ফলে হযরত মু'আবিয়া রা. আমীরুল মুমিনীন হযরত উসমান রা. কে পত্র লিখে হযরত আবু যর রা. কে মদীনায় পাঠিয়ে দেন। মদীনায় পৌঁছলে লোকজন তাঁর সাথে সাক্ষাতের জন্য ভিড় করল অথচ তিনি ছিলেন নির্জনতাপ্রিয় ব্যক্তি। ফলে তিনি রাবাযায় চলে যান। সেখানে নির্জনতাকেই তিনি পছন্দ করেন। সেখানেই থাকেন। অবশেষে ইনতিকালও সেখানেই হয়।

وَلَا يُنْفِقُونَهَا এর যমীর الْفِضَّةَ এর দিকে ফিরেছে। الْفِضَّةَ মানে রৌপ্য। উপরে স্বর্ণ-রূপা দুটি জিনিসের আলোচনা ছিল। কিন্তু যমীর শুধু الْفِضَّةَ এর দিকে ফিরানো হয়েছে। তাফসীরে মাজহারীতে এটাকে এ বিষয়ে ইঙ্গিত সাব্যস্ত করা হয়েছে যে, যখন কোন ব্যক্তির কাছে স্বর্ণ-রূপা অল্প অল্প মজুদ থাকে তখন রূপাই ধর্তব্য হবে। স্বর্ণের মূল্যও রূপার হিসাবে মিলিয়ে যাকাত আদায় করতে হবে।)

## بَاب قَوْلِه يَوْمَ يُحْمَى عَلَيْهَا فِي نَارِ جَهَنَّمَ فَتُكْوَى بِهَا جِبَاهُهُمْ وَجُنُوبُهُمْ وَظُهُورُهُمْ هَذَا مَا كَنَزْتُمْ لِأَنْفُسِكُمْ فَذُوقُوا مَا كُنْتُمْ تَكْنِزُونَ

**২৪০৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : যেদিন জাহান্নামের আগুনে ওসব সম্পদ উত্তপ্ত করা হবে এবং তদ্বারা ললাট, পার্শ্ব ও পৃষ্ঠদেশে দাগ দেয়া হবে, (এবং সেদিন তাদেরকে বলা হবে) এ হল তাই, যা তোমরা নিজেদের জন্য পুঞ্জিভূত করে রেখেছিলে, তার আস্বাদ গ্রহণ কর।" -৯ : ৩৫

وَقَالَ أَحْمَدُ بْنُ شَبِيبِ بْنِ سَعِيدٍ حَدَّثَنَا أَبِي عَنْ يُونُسَ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ خَالِدِ بْنِ أَسْلَمَ قَالَ خَرَجْنَا مَعَ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ فَقَالَ هَذَا قَبْلَ أَنْ تُنْزَلَ الزَّكَاةُ فَلَمَّا أُنْزِلَتْ جَعَلَهَا اللَّهُ طُهْرًا لِلْأَمْوَالِ

**১৮৪.** আহমাদ ইব্‌নে শাবীব ইব্‌নে সা'ঈদ র.....খালিদ ইব্‌নে আসলাম র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. -এর সঙ্গে বের হলাম। তখন তিনি বললেন, উপরোক্ত এ আয়াতটি যাকাতের বিধান অবতীর্ণ হওয়ার পূর্বের। এরপর যাকাতের বিধান অবতীর্ণ হলে আল্লাহ্ তা সম্পদের পরিশুদ্ধি রূপে নির্ধারণ করেন।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় هَذَا قَبْلَ أَنْ تُنْزَلَ الزَّكَاةُ বাক্যে।

হাদীসটি কিতাবুস যাকাতে ১৮৮ পৃষ্ঠায় এসেছে।

এ হাদীস দ্বারা বুঝা গেল, যাকাত বের করার পর যে সম্পদ অবশিষ্ট রয়ে গেল তা জমা রাখা কোন গোনাহের কাজ নয়। তাছাড়া আবু দাউদে রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ইরশাদ রয়েছে– যে মালের যাকাত আদায় করে দেয়া হয় সেটি কুক্ষিগত সম্পদের অন্তর্ভুক্ত নয়।

## بَاب قَوْلِه إِنَّ عِدَّةَ الشُّهُورِ عِنْدَ اللَّهِ اثْنَا عَشَرَ شَهْرًا فِي كِتَابِ اللَّهِ يَوْمَ خَلَقَ السَّمَوَاتِ وَالْأَرْضَ مِنْهَا أَرْبَعَةٌ حُرُمٌ ذَلِكَ الدِّينُ الْقَيِّمُ هُوَ الْقَائِمُ

**২৪০৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : নিশ্চয় আকাশমণ্ডলী ও পৃথিবীর সৃষ্টির দিন হতেই আল্লাহর বিধানে (শরঈ আহকামে) আল্লাহর নিকট গণনায় (চান্দ্র) মাস বারটি। তন্মধ্যে চারটি নিষিদ্ধ মাস। (এটা শুধু আজ থেকে নয় বরং) এটাই (উক্ত বিষয়টি) সু-প্রতিষ্ঠিত বিধান। -৯ : ৩৬ الْقَيِّمُশব্দটি الْقَائِمُ (সু-প্রতিষ্ঠিত) অর্থে ব্যবহৃত হয়।

তিনি বলেন, الْقَيِّمُ এর অর্থ সঠিক। এটা বলেছেন আবু উবায়দা রা.। অর্থাৎ, বছরের মাস সংখ্যা বার হওয়া আর চারটি বিশেষ মাস জিলকদ, জিলহজ্জ, মহররম, রজব) সম্মানিত হওয়াটাই সঠিক দীন। আরবের কাফেররা এর পরিপন্থী। তারা নিজেদের খেয়াল-খুশী ও স্বার্থ মাফিক মাসের সংখ্যা বাড়িয়ে ১৩/১৪টি করে ফেলত এবং কখনো হারাম মাসগুলোতে রদবদল করে ফেলত। এটা বাতিল ও বদদীনী।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ عَبْدِ الْوَهَّابِ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ مُحَمَّدٍ عَنْ ابْنِ أَبِي بَكْرَةَ عَنْ أَبِي بَكْرَةَ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّ الزَّمَانَ قَدْ اسْتَدَارَ كَهَيْئَتِهِ يَوْمَ خَلَقَ اللَّهُ السَّمَوَاتِ وَالْأَرْضَ السَّنَةُ اثْنَا عَشَرَ شَهْرًا مِنْهَا أَرْبَعَةٌ حُرُمٌ ثَلَاثٌ مُتَوَالِيَاتٌ ذُو الْقَعْدَةِ وَذُو الْحِجَّةِ وَالْمُحَرَّمُ وَرَجَبُ مُضَرَ الَّذِي بَيْنَ جُمَادَى وَشَعْبَانَ

**১৮৫.** আবদুল্লাহ্ ইব্‌নে ওয়াহাব র..... আবু বকরা (নুফাই ইবনুল হারিস) রা. কর্তৃক নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণিত, তিনি (বিদায় হজ্জের খুৎবায়) বলেছেন, (হে জনতা!) আল্লাহ্ যেদিন আসমান জমিন সৃষ্টি করেছেন সেদিন যেভাবে কাল ছিল তা আজ সে অবস্থায় ঘুরে এসেছে। বারমাসে এক বছর, তন্মধ্যে চার মাস পবিত্র।

যার তিন মাস ধারাহিক যথা যিলকদ, যিলহজ্জ ও মুহাররম আর (চতুর্থ) মুযার গোত্রের রজব যা জুমাদাসসানী ও শাবান মাসদ্বয়ের মধ্যবর্তীতে পড়ে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বাদউল খালকের শুরুতে ৪৫৩ ও ৪৫৪ পৃষ্ঠায়, কিতাবুত তাফসীরের ৬৭২ পৃষ্ঠায় এসেছে।

**সতর্কবাণী :** বুখারী শরীফের অধিকাংশ কপিতে এখানে সনদ বর্ণনায় ভুল রয়েছে। প্রবল ধারণা এটি লিপিকারের লিপির ভুল। এখানে عَنْ أَبِي بَكْرَةَ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ এরপর عَنْ ابْنِ أَبِي بَكْرَةَ হওয়া উচিত ছিল। যেমন ৪৫৩ পৃষ্ঠায় শেষ হাদীসে আছে। তাছাড়া নির্ভরযোগ্য ব্যাখ্যাগ্রন্থ যেমন উমদাতুল কারী, ফাতহুল বারী ও ইরশাদুস সারী সবগুলোতেই সনদ আমি যেভাবে বর্ণনা করেছি সেভাবেই আছে।

إِنَّ الزَّمَانَ : যমানা দ্বারা উদ্দেশ্য হল সন তথা বিদায় হজ্জের বছর ১০ম হিজরী। অর্থ হল জাহেলী যুগে যে 'নাসী' করত তথা হারাম মাসগুলোকে নিজেদের স্বার্থ ও উদ্দেশ্য মাফিক আগপিছ করে দিত। তোমরা শুনে নাও এ বছর সকল মাসগুলো স্বীয় যথার্থ স্থানে চলে এসেছে। যে অবস্থা ছিল তাদের আগপিছ করার পূর্বে।

وَرَجَبُ مُضَرَ : রজব মাসকে মুযার গোত্রের দিকে এজন্য সম্বন্ধযুক্ত করা হত যে, তারা রজবের ইহতিরাম ও সম্মান প্রদর্শনে ছিল সবার চেয়ে অগ্রগামী। এ গোত্র রজব মাসে রদবদলকে মেনে নিত না।

بَيْنَ جُمَادَى وَشَعْبَانَ : জুমাদা দ্বারা এখানে উদ্দেশ্য হল জুমাদাল উখরা। এটিকে কখনো পুংলিঙ্গ আবার কখনো স্ত্রীলিঙ্গ ব্যবহার করা হয়। যেমন জুমাদাল আওয়ালও বলে জুমাদাল উলাও বলে। জুমাদাল আখিরও বলে জুমাদল আখিরাও বলে। এর বহুবচন আসে جمادات যেমন حباري ও حبارات। এ নামে নামকরণের কারণ হল তাতে পানি জমে যায়। (আল্লামা আইনী র. বলেন,) আমি বলি, যখন এ শব্দটি প্রণয়ন করা হয় তখন এ মাসে হয়ত পানি জমে ছিল। অন্যথায় প্রসিদ্ধ হল এ পানি ঘুরে ঘুরে আবর্তিত হয়ে বিভিন্ন সময়েই জমে থাকে।– উমদা

## بَاب قَوْلِهِ ثَانِيَ اثْنَيْنِ إِذْ هُمَا فِي الْغَارِ إِذْ يَقُولُ لِصَاحِبِهِ لَا تَحْزَنْ إِنَّ اللَّهَ مَعَنَا أَيْ نَاصِرُنَا السَّكِينَةُ فَعِيلَةٌ مِنْ السُّكُونِ

**২৪০৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : যখন তারা উভয়ে (সাওর) গুহায় (উপস্থিত) ছিলেন এবং তিনি ছিলেন দু'জনের একজন (দ্বিতীয় হযরত আবু বকর রা. তাঁর সাথী ছিলেন।) إِنَّ اللَّهَ مَعَنَا অর্থ আল্লাহ্ আমাদের সাহায্যকারী। -৯ : ৪০, পারা ১০, রুকূ ১২ السَّكِينَةُ -এর সমওজনে السُّكُونِ থেকে, অর্থ প্রশান্তি।

مَعَنَا : আমাদের সাহায্যকারী। উপরোক্ত আয়াতে আছে إِذْ يَقُولُ لِصَاحِبِهِ لَا تَحْزَنْ إِنَّ اللَّهَ مَعَنَا শেষাংশের অর্থ হল আল্লাহ আমাদের সাথে আছেন। উদ্দেশ্য হল, তিনি আমাদের সাহায্যকারী–মদদগার।

السَّكِينَةُ فَعِيلَةٌ مِنَ السُّكُونِ : অর্থাৎ, فَأَنْزَلَ اللَّهُ سَكِينَتَهُ عَلَيْهِ আয়াতে কারীমায় السَّكِينَةُ শব্দটি فَعِيلَةٌ এর ওযনে سكون থেকে মুশতাক বা নিষ্পন্ন। অর্থাৎ, আল্লাহ তা'আলা হযরত আবু বকর রা. এর উপর প্রশান্তি নাযিল করেছেন।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا حَبَّانُ حَدَّثَنَا هَمَّامٌ حَدَّثَنَا ثَابِتٌ حَدَّثَنَا أَنَسٌ قَالَ حَدَّثَنِي أَبُو بَكْرٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنْتُ مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي الْغَارِ فَرَأَيْتُ آثَارَ الْمُشْرِكِينَ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ لَوْ أَنَّ أَحَدَهُمْ رَفَعَ قَدَمَهُ رَآنَا قَالَ مَا ظَنُّكَ بِاثْنَيْنِ اللَّهُ ثَالِثُهُمَا

১৮৬. আবদুল্লাহ্ ইবনে মুহাম্মদ র..... আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবু বকর রা. আমার কাছে বলেছেন, আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সঙ্গে (সাওর) গুহায় ছিলাম। (যখন আমি স্বীয় নজর উপরের দিকে তুলি) তখন আমি মুশরিকদের পদচারণা দেখে (আমি ভয় পেয়ে) [নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে] বললাম,

ইয়া রাসূলাল্লাহ! যদি তাদের (মুশরিকদের) কেউ পা উঠায় তাহলে আমাদের দেখে ফেলবে। তখন তিনি বললেন, এমন দু'জন সম্পর্কে তোমার কি ধারণা, যাদের তৃতীয় জন হলেন আল্লাহ্। (অর্থাৎ, যে দুজনের মদদগার আল্লাহ তাদের কোন ক্ষতি হতে পারে না।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মানাকিবে ৫১৬ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا ابْنُ عُيَيْنَةَ عَنْ ابْنِ جُرَيْجٍ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّهُ قَالَ حِينَ وَقَعَ بَيْنَهُ وَبَيْنَ ابْنِ الزُّبَيْرِ قُلْتُ أَبُوهُ الزُّبَيْرُ وَأُمُّهُ أَسْمَاءُ وَخَالَتُهُ عَائِشَةُ وَجَدُّهُ أَبُو بَكْرٍ وَجَدَّتُهُ صَفِيَّةُ فَقُلْتُ لِسُفْيَانَ إِسْنَادُهُ فَقَالَ حَدَّثَنَا فَشَغَلَهُ إِنْسَانٌ وَلَمْ يَقُلْ ابْنُ جُرَيْجٍ

১৮৭. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মদ র..... ইব্‌নে আব্বাস রা. থেকে বর্ণিত, তিনি বলেন, যখন (বায়আতের ব্যাপারে) আমার ও ইব্‌নে যুবায়র রা. -এর মধ্যে মতভেদ ঘটল, তখন আমি বললাম, তাঁর (অর্থাৎ, ইবনে যুবায়রের) পিতা যুবায়র (যিনি ছিলেন আশারায়ে মুবাশশারার একজন), তাঁর মাতা আসমা রা. (গারে ছাওরের সাথী হযরত আবু বকর রা.-এর জন্য কণ্যা ও তাঁর খালা আয়েশা রা., তাঁর নানা আবু বকর রা. (গারে সাওরে নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের যিনি সাথী ছিলেন) ও তাঁর নানী সফিয়া রা. (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর ফুফু) ।(ইমাম বুখারীর শায়েখ আবদুল্লাহ ইবনে মুহাম্মদ বলেন, আমি) আমি সুফিয়ান (ইবনে উয়াইনা) কে বললাম, এর সনদ বর্ণনা করুন (জিজ্ঞেস করলাম, এ রেওয়ায়াতের সনদ কি?) তিনি বললেন, حَـدَّثَنَا (আমাদেরকে হাদীস বর্ণনা করেছেন) শুধু এতটুকু বলার পরেই আরেক ব্যক্তি এসে তাঁকে ব্যস্ত করে ফেলেন। এবং ইব্‌নে জুরায়জ র. বলার আগেই অন্য এক ব্যক্তি তাকে অন্যদিকে আকৃষ্ট করল। (তিনি আর সে রাবীর নাম ইবনে জুরাইজ বর্ণনা করতে পারেন নি।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এভাবে উৎসারণ করা হয় যে, এ হাদীসে হযরত আবু বকর রা.-এর ফযীলতকে আবশ্যক করে। আর শিরোনামেও হযরত আবু বকর রা.-এর ফযীলত তথা মর্যাদার প্রতি ইঙ্গিত রয়েছে।

قُلْتُ أَبُوهُ الزُّبَيْـرُ : আল্লামা আইনী র. বলেন, এখানে প্রবক্তা হলেন, ইবনে আবু মুলাইকা। এখান থেকে শেষ পর্যন্ত তিনি হযরত ইবনে যুবায়র রা.-এর ফযীলত-মর্যাদা ও খেলাফতের যোগ্যতার কথা উল্লেখ করেছেন। আল্লামা কাসতাল্লানী র. ও আল্লামা আইনী র.-এর অনুসরণে এটাই লিখেছেন। কিন্তু শায়খুল হাদীস (আল্লামা যাকারিয়া র.) লামিউদ দারারীর টীকায় বলেন, তবে এটা মোটেও সহীহ নয়। আল্লামা আইনী ও কাসতাল্লানীর ব্যাপারেও তাজ্জব ! তাঁরা তো দৃঢ়তার সাথে মানাকিবে বললেন যে, এটি ইবনে আব্বাস রা.-এর উক্তি।- লামি : ৩/২০৬

তাছাড়া পরবর্তীতে আসন্ন রেওয়ায়াত দ্বারাও এটাই স্পষ্ট হয়ে যায় যে, قُلْتُ أَبُوهُ الزُّبَيْرُ হযরত ইবনে আব্বাস রা.-এর উক্তি। অর্থাৎ, 'আমি মনে মনে বললাম।" .........

**আবদুল্লাহ ইবনে যুবায়র ও আবদুল্লাহ ইবনে আব্বাস রা.-এর ঘটনা**

ঘটনাটি হল, হযরত মু'আবিয়া রা.-এর ইনতিকালের পর হযরত আবদুল্লাহ ইবনে যুবায়র রা. ইয়াযীদের হাতে বায়আত থেকে বিরত থাকেন, এবং এর উপরই অটল রইলেন। তখন ইয়াযীদ ইবনে মু'আবিয়া মুসলিম ইবনে উকবাকে আমীর বানিয়ে আক্রমণ করিয়ে দেয় এবং হাররার প্রসিদ্ধ ঘটনা সংঘটিত হয়। এরপর মুসলিম ইবনে উকবার সৈন্যবাহিনী মক্কায় আক্রমণের জন্য প্রস্তুতি নেয়। এমতাবস্থাতেই মুসলিমের ইনতিকাল হয়ে যায়। এরপর শামী বাহিনীর আমীর হোসাইন ইবনে নুমায়র প্রস্তুতি নিয়ে কাবায় ক্ষেপনাস্ত্র নিক্ষেপ করে যার ফলে কাবাঘর জ্বলে যায়। হঠাৎ ইয়াযীদের মৃত্যু সংবাদ আসে, তখন হোসাইন শামে ফিরে চলে যান।

হযরত আবদুল্লাহ ইবনে যুবায়র রা. কাবাঘর নির্মাণ কাজ আরম্ভ করেন। তৎকালীন সময়েই হযরত আবদুল্লাহ ইবনে যুবায়র রা. স্বীয় খেলাফতের জন্য বায়আতের আহবান জানান। ফলে হিজায, মিসর, ইরাক, খুরাসান ও শামের অনেক লোক আনুগত্য করে।

অতঃপর শামে মারওয়ান বিজয় লাভ করে এবং ইবনে যুবায়র কর্তৃক নিযুক্ত শামের আমীর যাহহাক ইবনে কায়সকে হত্যা করে। এরপর মারওয়ান আসে মিসরে। ৬৪ হিজরীতে মারওয়ান মিসরেও বিজয় লাভ করে। এদিকে ৬৫ হিজরীতে কাবা শরীফের নির্মাণ কাজ পরিপূর্ণ হয়। এ হিজরীতে মারওয়ানেরও ইনতিকাল হয়।

মারওয়ানের ছেলে আবদুল মালিক ইবনে মারওয়ানের উত্থান ঘটে। কুফায় মারওয়ানী শাসক মুখতার ইবনে আবু উবায়দ বিজয় লাভ করে। ফলে ইবনে যুবায়রের লোকজন কুফা ছেড়ে পালিয়ে যায়। তখন মুহাম্মদ ইবনে আলী প্রসিদ্ধ ইবনুল হানাফিয়া ও আবদুল্লাহ ইবনে আব্বাস রা. সাইয়িদিনা হোসাইন রা.-এর শাহাদাতের পর থেকে মক্কায় বসবাস করছিলেন। আবদুল্লাহ ইবনে যুবায়র রা. তাদেরকে বায়আতে খেলাফতের দাওয়াত দেন। কিন্তু তাঁরা দুজন শর্ত দিলেন যে, যতক্ষণ পর্যন্ত এক খলীফার ব্যাপারে মুসলমানরা ঐক্যমত না হবে ততক্ষণ পর্যন্ত বায়আত কবুল করা যাবে না।

এ দু'মনীষীর কারণে মুসলমানদের একটি বিরাট দল বায়আত থেকে বিরত থাকেন। তখন ইবনে যুবায়র রা. কঠোরতা আরোপ শুরু করেন। তাঁদের দুজনকে মক্কায় আটকে রাখেন। এ সংবাদ পৌঁছে মুখতার মারওয়ানীর নিকট। সে সৈন্য পাঠিয়ে তাদের দুজনকে মক্কা থেকে বের করে আনে। সে তাদের নিকট ইবনে যুবায়রের বিরুদ্ধে যুদ্ধের অনুমতি প্রার্থনা করে। কিন্তু তাঁরা এরও অনুমতি দেননি। স্বয়ং তারা দুজন মক্কা থেকে তায়েফ বেরিয়ে আসেন। সেখানেই তারা বসবাস করতে আরম্ভ করেন। ৬৮ হিজরীতে তায়েফেই হযরত ইবনে আব্বাস রা. ইনতিকাল করেন। তখন ইবনে হানাফিয়া তায়েফ ত্যাগ করেন। তিনি কত সনে ইনতিকাল করেছেন– এ ব্যাপারে বিভিন্ন উক্তি রয়েছে। হাফিজ ইবনে হাজার আসকালানী র.-এর উক্তি অনুযায়ী বিশুদ্ধতম উক্তি অনুসরণে ইবনে যুবায়র রা.-এর শাহাদাতের পর ৭৩ হিজরীর শেষে বা ৭৪ হিজরীর শুরুতে তাঁর ওফাত হয়। অবশ্য ওয়াকিদী র. এর মতে ইবনে হানাফিয়ার ইনতিকাল হয়েছে মদীনায় ৮১ হিজরীতে। আরেকটি উক্তি আছে ৮০ হিজরীর। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

হাফিজ আসকালানী র. লিখেন, কায়সানিয়া সম্প্রদায়ের মত হল, ইবনুল হানাফিয়ার ইনতিকালই হয়নি। তিনি জীবিত আছেন। তিনিই হযরত মাহদী আ.। বিজয়ের পূর্ব পর্যন্ত তিনি জীবিত থাকবেন। –ফাত্‌হ ও উমদা

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ قَالَ حَدَّثَنِي يَحْيَى بْنُ مَعِينٍ حَدَّثَنَا حَجَّاجٌ قَالَ ابْنُ جُرَيْجٍ قَالَ ابْنُ أَبِي مُلَيْكَةَ وَكَانَ بَيْنَهُمَا شَيْءٌ فَغَدَوْتُ عَلَى ابْنِ عَبَّاسٍ فَقُلْتُ أَتُرِيدُ أَنْ تُقَاتِلَ ابْنَ الزُّبَيْرِ فَتُحِلَّ حَرَمَ اللَّهِ فَقَالَ مَعَاذَ اللَّهِ إِنَّ اللَّهَ كَتَبَ ابْنَ الزُّبَيْرِ وَبَنِي أُمَيَّةَ مُحِلِّينَ وَإِنِّي وَاللَّهِ لَا أُحِلُّهُ أَبَدًا قَالَ قَالَ النَّاسُ بَايِعْ لِابْنِ الزُّبَيْرِ فَقُلْتُ وَأَيْنَ بِهَذَا الْأَمْرِ عَنْهُ أَمَّا أَبُوهُ فَحَوَارِيُّ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُرِيدُ الزُّبَيْرَ وَأَمَّا جَدُّهُ فَصَاحِبُ الْغَارِ يُرِيدُ أَبَا بَكْرٍ وَأُمُّهُ فَذَاتُ النِّطَاقِ يُرِيدُ أَسْمَاءَ وَأَمَّا خَالَتُهُ فَأُمُّ الْمُؤْمِنِينَ يُرِيدُ عَائِشَةَ وَأَمَّا عَمَّتُهُ فَزَوْجُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُرِيدُ خَدِيجَةَ وَأَمَّا عَمَّةُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَجَدَّتُهُ يُرِيدُ صَفِيَّةَ ثُمَّ عَفِيفٌ فِي الْإِسْلَامِ قَارِئٌ لِلْقُرْآنِ وَاللَّهِ إِنْ وَصَلُونِي وَصَلُونِي مِنْ قَرِيبٍ وَإِنْ رَبُّونِي رَبُّونِي أَكْفَاءٌ كِرَامٌ فَآثَرَ التُّوَيْتَاتِ وَالْأُسَامَاتِ وَالْحُمَيْدَاتِ يُرِيدُ أَبْطُنًا مِنْ بَنِي أَسَدٍ بَنِي تُوَيْتٍ وَبَنِي أُسَامَةَ وَبَنِي أَسَدٍ إِنَّ ابْنَ أَبِي الْعَاصِ بَرَزَ يَمْشِي الْقُدَمِيَّةَ يَعْنِي عَبْدَ الْمَلِكِ بْنَ مَرْوَانَ وَإِنَّهُ لَوَّى ذَنَبَهُ يَعْنِي ابْنَ الزُّبَيْرِ

১৮৮. আবদুল্লাহ্ ইব্নে মুহাম্মদ র..... ইব্নে আবু মুলায়কা র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন ইব্নে আব্বাস রা. ও ইব্নে যুবায়র রা. -এর মধ্যে বায়'আত নিয়ে মতভেদ সৃষ্টি হল, (অর্থাৎ, বায়আতে খেলাফত সংক্রান্ত বিষয়ে কিছু মতবিরোধ হয়েছিল) তখন আমি ইব্নে আব্বাসের কাছে গিয়ে বললাম, আপনি কি আল্লাহ্ যা হারাম করেছেন, তা

হালাল করে ইব্‌নে যুবায়রের বিরুদ্ধে লড়াই করতে চান? তখন তিনি বললেন, আল্লাহর কাছে পানাহ্ চাচ্ছি, এ কাজ তো ইব্‌নে যুবায়র ও বনী উমাইয়ার জন্যই আল্লাহ্ লিপিবদ্ধ করে রেখেছেন। আল্লাহর কসম! কখনও তা (পবিত্র হেরেমের বেহুরমতি) হালাল মনে করব না, অর্থাৎ, আমি হেরেমে কোনক্রমেই হত্যাকাণ্ড ও যুদ্ধের জন্য প্রস্তুত নই)।

এর দ্বারা বুঝা গেল, হযরত ইবনে আব্বাস রা.-এর মাযহাব এটাই ছিল যে, যদি কেউ হত্যাকাণ্ড চালায় ও যুদ্ধ করে তাহলে প্রতিরক্ষামূলক হত্যাকাণ্ড ঘটানো জায়েয নেই।

(ইব্‌নে আবু মুলায়কা বলেন,) তখন লোকজন ইব্‌নে আব্বাস রা. কে বলল, আপনি ইব্‌নে যুবায়রের পক্ষে বায়'আত গ্রহণ করুন। তখন ইব্‌নে আব্বাস (লোকজনকে) বললেন, তাতে ক্ষতির কি আছে? (অর্থাৎ, তাঁর খেলাফত মেনে নেয়ার ব্যাপারে আমার কি দ্বিধা থাকবে অথচ তাদের মান-মর্যাদা হল এই,) তিনি এটার জন্য যোগ্যতম ব্যক্তি। তাঁর পিতা যুবায়র তো নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহায্যকারী ছিলেন, তাঁর নানা আবু বকর রা. রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাওর গুহার সহচর ছিলেন। তাঁর মা আসমা, যার উপধি ছিল যাতুন নেতাক। তাঁর খালা আয়েশা রা. উম্মুল মু'মিনীন ছিলেন, তার ফুফু খাদীজা রা. রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর স্ত্রী ছিলেন, আর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ফুফু সফিয়া (অর্থাৎ, হযরত সফিয়্যা বিনতে আবদুল মুত্তালিব) ছিলেন তাঁর দাদী।

এ ছাড়া তিনি (ইবনে যুবায়র) তো ইসলামী জগতে নিষ্কলুষ ব্যক্তি ও কুরআনের ক্বারী। আল্লাহর কসম! যদি তারা (বনী উমাইয়া) আমার সাথে সুসম্পর্ক রাখে তবে তাঁরা আমার নিকটাত্মীয়-স্বজনের সাথে সম্পর্ক রাখল্ আর যদি তাঁরা আমাদের রক্ষণাবেক্ষণ করে তবে তারা সমকক্ষ মর্যাদাসম্পন্ন ব্যক্তিরই রক্ষণাবেক্ষণ করল। ইব্‌নে যুবায়র, নিশ্চয়ই আবুল আস্-এর পুত্র অর্থাৎ, আবদুল মালিক ইব্‌নে মারওয়ান অহংকারী চালচলন আরম্ভ করেছে নিশ্চয়ই আবুল আস্-এর পুত্র অর্থাৎ, আবদুল মালিক ইব্‌নে মারওয়ান অহংকারী চালচলন আরম্ভ করেছে। নিশ্চয়ই তিনি অর্থাৎ, আবদুল্লাহ্ ইবনে যুবায়র রা. তার লেজ গুটিয়ে নিয়েছেন।

(হযরত ইবনে আব্বাস রা. যুবায়র রা.-এর বংশগত শরাফত ও মাহাত্ম্য বর্ণনা করার পর এবার তাঁর ব্যক্তিগত প্রশংসনীয় গুণাবলীর বিবরণ দিতে আরম্ভ করেন।)

ثُمَّ عَفِيفٌ فِي الْإِسْلَامِ : (ইবনে যুবায়র রা.) অর্থাৎ, বনী উমাইয়া আমার সাথে যদি সদ্ব্যবহার করে তবে তারা আমার সাথে আত্মীয়তার সম্পর্কের কারণে সম্পর্ক রাখবে। (অর্থাৎ, বনী উমাইয়া যদি আমার সাথে সদাচরণ ও নম্র ব্যবহার করে তবে এটা কোন আশ্চর্যের বিষয় নয়। কারণ তারা আমার নিকটাত্মীয়। কারণ হযরত ইবনে আব্বাস রা.-এর বংশধারা হল ইবনে আব্বাস ইবনে আবদুল মুত্তালিব ইবনে হাশিম ইবনে আবদে মানাফ। তখন ইবনে যুবায়রের বিপরীতে বনী উমাইয়ার শাসক ছিল আবদুল মালিক ইবনে মারওয়ান ইবনুল হাকাম। সে ছিল হাশিমের আপন ভাই আবদে শামসের নাতি। অতএব ইবনে আব্বাস রা. ও মারওয়ান তিন সিঁড়িতে গিয়ে মিলে যান। এজন্য ইবনে আব্বাস রা. বলেন, তারা (বনী উমাইয়া) আমার নিকটাত্মীয়।

وَإِنْ رَبُّونِي رَبُّونِي أَكْفَاءٌ : যদি তারা আমার উপর হুকুমত চালায় তবে তো আমার উপর সমমর্যাদা সম্পন্ন লোকেরাই হুকুমত চালান। কিন্তু আবদুল্লাহ ইবনে যুবায়র রা. তো তুয়াইত, উসামা এবং হুমাইদের লোকজনকে আমাদের উপর প্রাধান্য দিল। হযরত ইবনে আব্বাস রা.-এর উদ্দেশ্য হল বিভিন্ন গোত্র। অর্থাৎ, বনু আসাদ, বনু উসামা ও হুমাইদের লোকজন। এদিকে ইবনে আবুল আস (মারওয়ান ইবনে হাকাম) বড় উত্তমরূপেই চলছে (ধারাবাহিক সকল উন্নয়ন লাভ করে যাচ্ছে। আর সে (ইবনে যুবায়র) লেজ গুটিয়ে নিয়েছে (কাপুরুষতা) প্রদর্শন করছে ও পিছপা হয়ে যাচ্ছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فَصَاحِبُ الْغَارِ يُرِيدُ أَبَا بَكْرٍ উক্তিতে।

يُرِيدُ أَبْطُنًا : أَبْطُنًا হামযার উপর যবর, তোয়ার উপর পেশ। بطن এর বহুবচন। গোত্র, দল। بطــن শব্দটির বহুবচন بطون-ابطن- بطنان বিভিন্ন রকম আসে। কিন্তু তন্মধ্যে থেকে ابطن নিয়ে সম্ভবত তাচ্ছিল্যের দিকে ইঙ্গিত করা হয়েছে। কারণ ইবনে যুবায়র এসব সাধারণ মামুলি লোকজনকে আমার উপর প্রাধান্য দিয়ে রেখেছে। বিশেষ উপদেষ্টাদের মধ্যে

তাদেরকে রেখেছে। উপরোক্ত তিন খান্দান বনী তুয়াইত, বনী উসামা ও বনী হুমাইদ ইবনে যুবায়রের দাদা খুয়াইলিদ ইবনে আসাদ পর্যন্ত গিয়ে একত্রিত হয়ে যায়।

يَمْشِي الْقُدَمِيَّةَ : কাফ-এর উপর পেশ, দাল-এর উপর যবর, ইয়ার উপর তাশদীদ। দাম্ভিকতার সাথে চলা। এটি একটি উপমা। উদ্দেশ্য হল, তিনি অনেক উঁচু পর্যায়ে আরোহণ করেছেন, সাথী সঙ্গীদের উপর মর্যাদাগুণে অগ্রগামী হয়ে গেছেন।– কাসতাল্লানী : ৮/৪৩৭

**সারকথা এটি একটি উপমা। এটি তখনই বলা হয় যখন কেউ রণক্ষেত্রে চলে এবং শত্রুদের উপর আক্রমণ করতে গর্বের সাথে অগ্রসর হয়। উপরোক্ত হাদীসের ব্যাখ্যা দ্বারা বুঝা গেল, আবদুল মালিক ইবনে মারওয়ান ইরাকে বিজয় অর্জন করেছে। এমন কি ইবনে যুবায়রের ভাই মুসআবকে হত্যা করেছে। অবশেষে স্বয়ং ইবনে যুবায়র রা. ও শহীদ হয়েছেন।**

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عُبَيْدِ بْنِ مَيْمُونٍ حَدَّثَنَا عِيسَى بْنُ يُونُسَ عَنْ عُمَرَ بْنِ سَعِيدٍ قَالَ أَخْبَرَنِي ابْنُ أَبِي مُلَيْكَةَ دَخَلْنَا عَلَى ابْنِ عَبَّاسٍ فَقَالَ أَلَا تَعْجَبُونَ لِابْنِ الزُّبَيْرِ قَامَ فِي أَمْرِهِ هَذَا فَقُلْتُ لَأُحَاسِبَنَّ نَفْسِي لَهُ مَا حَاسَبْتُهَا لِأَبِي بَكْرٍ وَلَا لِعُمَرَ وَلَهُمَا كَانَا أَوْلَى بِكُلِّ خَيْرٍ مِنْهُ وَقُلْتُ ابْنُ عَمَّةِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَابْنُ الزُّبَيْرِ وَابْنُ أَبِي بَكْرٍ وَابْنُ أَخِي خَدِيجَةَ وَابْنُ أُخْتِ عَائِشَةَ فَإِذَا هُوَ يَتَعَلَّى عَنِّي وَلَا يُرِيدُ ذَلِكَ فَقُلْتُ مَا كُنْتُ أَظُنُّ أَنِّي أَعْرِضُ هَذَا مِنْ نَفْسِي فَيَدَعُهُ وَمَا أُرَاهُ يُرِيدُ خَيْرًا وَإِنْ كَانَ لَا بُدَّ لَأَنْ يَرُبَّنِي بَنُو عَمِّي أَحَبُّ إِلَيَّ مِنْ أَنْ يَرُبَّنِي غَيْرُهُمْ

**১৮৯.** মুহাম্মদ ইব্‌নে উবায়েদ র..... ইব্‌নে আবু মুলায়কা র. বলেন, আমরা ইব্‌নে আব্বাস রা. -এর ঘরে প্রবেশ করলাম। তিনি বললেন, তোমরা কি ইব্‌নে যুবায়রের বিষয়ে বিস্মিত হবে না? তিনি তো তার এ কাজে (খিলাফতের বিষয়ে) স্থিতিশীল। আমি বললাম, আমি অবশ্য মনে মনে তার ব্যাপারে চিন্তা ভাবনা (মনস্থ) করি, তার জন্য মেহনত করব (নিজে কষ্ট করব) যতটুকু আবু বকর রা. কিংবা উমর রা. -এর ব্যাপারে চিন্তা-ভাবনা করিনি। সব দিক থেকে তাঁর চেয়ে তারা উভয়ে উত্তম ছিলেন। (অর্থাৎ, ইবনে যুবায়রের খুব ফযীলত বর্ণনা করব এবং তার পর্যাপ্ত সাহায্য সহযোগিতা করব কিন্তু তা আবু বকর ও উমর রা.-এর জন্য করিনি, এর প্রয়োজনও দেখা দেয়নি। কারণ, হযরত আবু বকর ও উমর রা. এর ফাযায়েল-মানাকিব দিবালোকের ন্যায় স্পষ্ট ছিল।) আমি লোকজনকে বললাম, তিনি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ফুফু সফিয়া রা. -এর সন্তান, যুবায়রের ছেলে, আবু বকর রা. -এর নাতি। খাদীজা রা. -এর ভাতিজা, আয়েশা রা. -এর বোন আসমার ছেলে। কিন্তু ( আবদুল্লাহ ইবনে যুবায়রের আচরণ আমার সাথে বিরূপ হল) তিনি (নিজেকে বড় মনে করে) আমার থেকে দূরে সরে থাকেন এবং তিনি আমার সহযোগিতা কামনা করেন না। (অর্থাৎ, আমার সাথে গর্ব করতে আরম্ভ করেছেন। তিনি আমাকে স্বীয় সঙ্গী ও বিশিষ্ট উপদেষ্টাদের সাথে রাখতে চান না। অতঃপর আমি মনে মনে বললাম,) আমার কল্পনাও ছিল না যে, আমি নিজে থেকে এরূপ বিনয় ও সন্তোষ প্রকাশ করব, আর তিনি তা প্রত্যাখ্যান করবেন, আমার প্রতি সন্তুষ্ট হবেন না। এবার আর আমি তার কাছ থেকে কোন কল্যান ও ভাল কিছু আশা করি না। অর্থাৎ, ইবনে যুবায়র যদি এ কর্মপন্থা বাদ না দেন) তাহলে অগত্যা বনী উমাইয়ার নেতৃত্ব ও শাসন আমার কাছে অন্যদের হুকুমত অপেক্ষা উত্তম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَابْنُ أَبِي بَكْرٍ শব্দে। কারণ ফযীলত-মর্যাদার ক্ষেত্রে এ সম্পর্ক স্বয়ং হযরত আবু বকর সিদ্দীক রা.-এর চূড়ান্ত মর্যাদা ও ফযীলত প্রমাণ করে। যেটি এ আয়াতে কারীমার অধীনে এসব হাদীস আনয়নের লক্ষ্য-উদ্দেশ্য)।

**জরুরী নোট :** সাহাবায়ে কেরামের মাঝে যেসব বিতর্ক ও খুনসুটির কথা পাওয়া যায়, সেগুলোর ক্ষেত্রে মুসলমানদের মুখ বন্ধ রাখাই উত্তম। কারণ সাহাবায়ে কেরাম সর্বাবস্থাতেই নবী তো ছিলেন না, ফেরেশতাও ছিলেন না, ছিলেন মানুষ। চাই ইবনে আব্বাস হোন অথবা ইবনে যুবায়র রা. তাঁদের উভয়ের প্রতি সম্মান প্রদর্শন করা ওয়াজিব। অতএব আমরা দোয়া করব-

رَبَّنَا اغْفِرْ لَنَا وَلِإِخْوَانِنَا الَّذِينَ سَبَقُونَا بِالْإِيمَانِ وَلَا تَجْعَلْ فِي قُلُوبِنَا غِلًّا لِلَّذِينَ آمَنُوا رَبَّنَا إِنَّكَ رَءُوفٌ رَحِيمٌ

**বুখারী ৬৭৩** بَاب قَوْلِهِ وَالْمُؤَلَّفَةِ قُلُوبُهُمْ قَالَ مُجَاهِدٌ يَتَأَلَّفُهُمْ بِالْعَطِيَّةِ

**২৪০৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : এবং যাদের চিত্ত আকর্ষণ করা হয় তাদের জন্য -৯ : ৬০ । মুজাহিদ বলেছেন, তাদেরকে দানের মাধ্যমে আকৃষ্ট করতেন।

ইঙ্গিত হল– إِنَّمَا الصَّدَقَاتُ لِلْفُقَرَاءِ وَالْمَسَاكِينِ وَالْعَامِلِينَ عَلَيْهَا وَالْمُؤَلَّفَةِ قُلُوبُهُمْ আয়াতের দিকে। -পারা ১০, রুকূ ১৪ সদকা (ফরয অর্থাৎ, যাকাত) তো কেবল গরীব, মুখাপেক্ষী, সদকা উসূলে নিযুক্ত কর্মকর্তা ও যাদের মনোরঞ্জন উদ্দেশ্য হয়–তাদের জন্য।

**যাকাতের ব্যাখ্যা :** যেহেতু সদকা বন্টনের ক্ষেত্রে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর প্রতি ভর্ৎসনা হয়েছিল এজন্য সতর্ক করা হচ্ছে যে, সদকা বণ্টনের পদ্ধতি আল্লাহ তা'আলার পক্ষ থেকে সুনির্ধারিত। তিনি যাকাতের ব্যয় খাত নির্দিষ্ট করে তালিকা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর হাতে দিয়ে দিচ্ছেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তদানুযায়ী বণ্টন করেন এবং করবেন। তিনি কারো প্রবৃত্তির অনুসারী হতে পারেন না।

হাদীস শরীফে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ তা'আলা সদকা তথা যাকাত বণ্টনকে নবী কিংবা অনবীর মর্জির উপর ছেড়ে দেননি। বরং স্বয়ং তিনি এর ব্যয়খাত নির্ধারন করে দিয়েছেন। সে ব্যায়খাতগুলো হল– ফকীর, মিসকীন ইত্যাদি।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ كَثِيرٍ أَخْبَرَنَا سُفْيَانُ عَنْ أَبِيهِ عَنْ ابْنِ أَبِي نُعْمٍ عَنْ أَبِي سَعِيدٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ بُعِثَ إِلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِشَيْءٍ فَقَسَمَهُ بَيْنَ أَرْبَعَةٍ وَقَالَ أَتَأَلَّفُهُمْ فَقَالَ رَجُلٌ مَا عَدَلْتَ فَقَالَ يَخْرُجُ مِنْ ضِئْضِئِ هَذَا قَوْمٌ يَمْرُقُونَ مِنَ الدِّينِ

১৯০. মুহাম্মদ ইবনে কাছীর র..... আবু সা'ঈদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে কিছু জিনিস (এ মাল হযরত আলী রা. স্বর্ণের টুকরো রূপে পাঠিয়েছিলেন) প্রেরণ করা হল। এরপর তিনি সেগুলো চারজনের মধ্যে বণ্টন করে দিলেন। আর বললেন, তাদেরকে (এ মাল দ্বারা) আকৃষ্ট করছি। তখন এক ব্যক্তি (যুল খুয়াইসিরা) বলল, আপনি সঠিকভাবে দান করেননি। এতদশ্রবণে তিনি বললেন, এ ব্যক্তির বংশ থেকে এমন সব লোক জন্ম নেবে যারা দীন থেকে বেরিয়ে যাবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَقَالَ أَتَأَلَّفُهُمْ বাক্যে স্পষ্ট।

হাদীসটি কিতাবুল আম্বিয়ায় ৪৭১-৪৭২ ও তাফসীরে ৬৭৩ পৃষ্ঠায় এসেছে।

যে চারজনকে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্পদ দিয়ে মনোরঞ্জন করেছিলেন তারা হলেন– ১. আকরা ইবনে হাবিস (আকরা'-এর কাফ এবং রা সহকারে) ২. উয়াইনা (আইনের উপর পেশ, প্রথম ইয়ায় যবর) ৩.যায়েদ ইবনে মুহালহিল (মীম-এর উপর পেশ, প্রথম হা-এর উপর যবর, দ্বিতীয় হা-এর নিচে যের। ৪. আলাকামা ইবনে উলাছা (আইনের উপর পেশ, লাম তাশদীদবিহীন, পরে ছা)।

بَاب قَوْلِهِ الَّذِينَ يَلْمِزُونَ الْمُطَّوِّعِينَ مِنْ الْمُؤْمِنِينَ فِي الصَّدَقَاتِ يَلْمِزُونَ يَعِيبُونَ وَ جُهْدَهُمْ وَجَهْدَهُمْ طَاقَتَهُمْ

**২৪০৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "মু'মিনদের মধ্যে যারা স্বতঃস্ফূর্তভাবে সাদ্‌কা প্রদান করে এবং যারা নিজ শ্রম ব্যতিরেকে কিছুই পায় না, তাদেরকে যারা (মুনাফিকরা) দোষারোপ করে ও বিদ্রুপ করে, আল্লাহ্ তাদের বিদ্রুপ করেন; তাদের জন্য রয়েছে যন্ত্রণাদায়ক শাস্তি।" -৯ : ৭৯, পারা ১০, রুকূ ১৬ يَلْمِزُونَ অর্থ তাদের ত্রুটি ধরে।
جُهْدَهُمْ وَجَهْدَهُمْ – তাদের সাধ্য, তাদের শক্তি। -৯ : ৭৯
يَلْمِزُونَ يَعِيبُونَ : উপরোক্ত আয়াতে يَلْمِزُونَ এর অর্থ হল ভর্ৎসনা করে, দোষারোপ করে।

جُهْدَهُمْ وَجَهْدَهُمْ طَاقَتَهُمْ : তিনি বলেন جُهْدَهُمْ وَجَهْـدَهُمْ জীমের উপর যবর ও পেশ উভয় ছুরতে অর্থ হল শক্তি। ইঙ্গিত হল وَالَّذِينَ لَا يَجِدُونَ إِلَّا جُهْـدَهُمْ فَيَـسْخَرُونَ مِـنْهُمْ الايـة আয়াতের দিকে। "মু'মিনদের মধ্যে যারা স্বত : স্বতঃস্ফূর্তভাবে সাদকা প্রদান করে এবং যারা নিজ শ্রম ব্যতিরেকে কিছুই পায় না, তাদেরকে যারা দোষারোপ করে ও বিদ্রুপ করে আল্লাহ্ তাদের বিদ্রূপ করেন; তাদের জন্য রয়েছে অতি মর্মন্তুদ শাস্তি।" -৯ : ৭৯, পারা ১০, রুকূ ১৬

আল্লামা আইনী র. বলেন, جهد এর অর্থ যে 'শক্তি' দ্বারা করলেন এটা জীম-এর উপর পেশের ছুরতে। আর জীম-এর উপর যবর হলে এর অর্থ হবে 'কষ্ট'। ইমাম শাবী র. থেকে এর উল্টো বর্ণিত আছে। কেউ কেউ বলে, এ হল দুটি লুগাত। – উমদা।

**حَدَّثَنِي** بِشْرُ بْنُ خَالِدٍ أَبُو مُحَمَّدٍ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ عَنْ شُعْبَةَ عَنْ سُلَيْمَانَ عَنْ أَبِي وَائِلٍ عَنْ أَبِي مَسْعُودٍ قَالَ لَمَّـا أُمِرْنَا بِالصَّدَقَةِ كُنَّا نَتَحَامَلُ فَجَاءَ أَبُو عَقِيلٍ بِنِصْفِ صَاعٍ وَجَاءَ إِنْسَانٌ بِأَكْثَرَ مِنْهُ فَقَالَ الْمُنَافِقُونَ إِنَّ اللَّهَ لَغَنِيٌّ عَنْ صَدَقَةِ هَذَا وَمَا فَعَلَ هَذَا الْآخَرُ إِلَّا رِئَاءً فَنَزَلَتْ الَّذِينَ يَلْمِزُونَ الْمُطَّوِّعِينَ مِنْ الْمُؤْمِنِينَ فِي الصَّدَقَاتِ وَالَّذِينَ لَا يَجِدُونَ إِلَّا جُهْدَهُمْ الْآيَةَ

১৯১. বিশর ইব্‌নে খালিদ আবু মুহাম্মদ র..... আবু মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন আমাদের সাদকা প্রদানের নির্দেশ দেয়া হল, তখন আমরা পরিশ্রমের বিনিময়ে বোঝা বহন করতাম। একদিন আবু 'আকীল রা. অর্ধ 'সা' খেজুর (দান করার উদ্দেশ্যে) নিয়ে আসলেন এবং অন্য এক ব্যক্তি (আবদুর রহমান ইব্‌নে আউফ) তার চেয়ে অধিক মালামাল (একই উদ্দেশ্যে) নিয়ে উপস্থিত হলেন। (এগুলো দেখে) মুনাফিকরা সমালোচনা করতে লাগল, আল্লাহ্ এ ব্যক্তির (অর্থাৎ, আবু আকীল রা.-এর) সাদ্‌কার মুখাপেক্ষী নন। আর দ্বিতীয় ব্যক্তি [আবদুর রহমান ইব্‌নে আউফ রা.] শুধুমাত্র লোক দেখানোর জন্য অধিক মাল দান করেছে। এ সময় এ আয়াতটি অবতীর্ণ হয় – الَّذِينَ يَلْمِزُونَ الْمُطَّوِّعِينَ مِنْ الْمُؤْمِنِينَ فِي الصَّدَقَاتِ وَالَّذِينَ لَا يَجِدُونَ إِلَّا جُهْدَهُمْ الْآيَةَ "মু'মিনদের মধ্যে যারা স্বতঃস্ফূর্তভাবে সাদকা প্রদান করে এবং যারা নিজ শ্রম ব্যতিরেকে কিছুই পায় না, তাদেরকে যারা দোষারোপ করে ও বিদ্রুপ করে আল্লাহ্ তাদের বিদ্রুপ করেন; তাদের জন্য রয়েছে অতি মর্মন্তুদ শাস্তি।" -৯ : ৭৯

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ قَالَ قُلْتُ لِأَبِي أُسَامَةَ أَحَدَّثَكُمْ زَائِدَةُ عَنْ سُلَيْمَانَ عَنْ شَقِيقٍ عَنْ أَبِي مَسْعُودٍ الْأَنْصَارِيِّ قَالَ كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَأْمُرُ بِالصَّدَقَةِ فَيَحْتَالُ أَحَدُنَا حَتَّى يَجِيءَ بِالْمُدِّ وَإِنَّ لِأَحَدِهِمْ الْيَوْمَ مِائَةَ أَلْفٍ كَأَنَّهُ يُعَرِّضُ بِنَفْسِهِ

১৯২. ইসহাক ইব্‌নে ইবরাহীম র..... আবু মাসউদ আনসারী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাদকা করার আদেশ প্রদান করলে আমাদের মধ্য হতে কেউ কেউ অত্যন্ত পরিশ্রম করে, (গম অথবা খেজুর ইত্যাদি) এক মুদ্দ আনতে পারত কিন্তু এখন আমাদের মধ্যে কারো কারো এক লাখ পরিমাণ (দিরহাম) রয়েছে। আবু মাসউদ রা. যেন (এ কথা বলে প্রবল ধারণা) নিজের দিকে ইঙ্গিত করলেন।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় অর্থ থেকে। কারণ এটি পূর্বোক্ত হাদীসের অর্থের অনুকূল। আর অনুকূলের অনুকূল অনুকূল হয়ে থাকে।

হাদীসটি যাকাতের শুরুর দিকে ১৯০ পৃষ্ঠায় এসেছে।

إِنَّ : مِائَةَ أَلْفٍ এর ইসম হিসাবে মনসূব لِأَحَدِهِمْ শব্দটি খবরে মুকাদ্দাম। লাখ দিরহাম বা দিনার দ্বারা সম্পদের প্রাচুর্য বুঝানো উদ্দেশ্য। প্রচুর বিজয়ের কারণে স্বয়ং হযরত আবু মাসউদ রা. বিত্তশালী হয়ে গিয়েছিলেন।

## بَاب قَوْلِه اسْتَغْفِرْ لَهُمْ أَوْ لَا تَسْتَغْفِرْ لَهُمْ إِنْ تَسْتَغْفِرْ لَهُمْ سَبْعِينَ مَرَّةً فَلَنْ يَغْفِرَ اللَّهُ لَهُمْ

**২৪০৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : " (হে রাসূল!) আপনি তাদের জন্য ক্ষমা প্রার্থনা করুন অথবা তাদের জন্য ক্ষমা প্রার্থনা না করুন, একই কথা, (দু'টি অবস্থাই সমান-এর দ্বারা কোন লাভ হবে না– তাদের মাগফিরাত হবে না) আপনি তাদের জন্য সত্তর বার (অর্থাৎ, প্রচুর) ক্ষমা প্রার্থনা করলেও আল্লাহ্ তাদেরকে কখনই ক্ষমা করবেন না। (এর কারণ, তারা আল্লাহ্ ও তার রাসূলকে অস্বীকার করেছে। আল্লাহ্ পাপাচারী সম্প্রদায়কে পথ প্রদর্শন করেন না)।" -৯ : ৮০

পূর্ণ আয়াত হাদীস শরীফে আসছে।

**حَدَّثَنِي** عُبَيْدُ بْنُ إِسْمَاعِيلَ عَنْ أَبِي أُسَامَةَ عَنْ عُبَيْدِ اللَّهِ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ لَمَّا تُوُفِّيَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ جَاءَ ابْنُهُ عَبْدُ اللَّهِ بْنُ عَبْدِ اللَّهِ إِلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَسَأَلَهُ أَنْ يُعْطِيَهُ قَمِيصَهُ يُكَفِّنُ فِيهِ أَبَاهُ فَأَعْطَاهُ ثُمَّ سَأَلَهُ أَنْ يُصَلِّيَ عَلَيْهِ فَقَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِيُصَلِّيَ عَلَيْهِ فَقَامَ عُمَرُ فَأَخَذَ بِثَوْبِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ تُصَلِّي عَلَيْهِ وَقَدْ نَهَاكَ رَبُّكَ أَنْ تُصَلِّيَ عَلَيْهِ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّمَا خَيَّرَنِي اللَّهُ فَقَالَ اسْتَغْفِرْ لَهُمْ أَوْ لَا تَسْتَغْفِرْ لَهُمْ إِنْ تَسْتَغْفِرْ لَهُمْ سَبْعِينَ مَرَّةً وَسَأَزِيدُهُ عَلَى السَّبْعِينَ قَالَ إِنَّهُ مُنَافِقٌ قَالَ فَصَلَّى عَلَيْهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَنْزَلَ اللَّهُ وَلَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا وَلَا تَقُمْ عَلَى قَبْرِهِ

১৯৩. উবায়দ ইব্‌নে ইসমাঈল র..... ইবনে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, (মুনাফিক) আবদুল্লাহ্ ইব্‌নে উবাই মারা গেল, তখন তার ছেলে আবদুল্লাহ্ ইব্‌নে আবদুল্লাহ্ (যিনি মুখলিস মুসলমান ও সাহাবী ছিলেন) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর দরবারে আসলেন এবং তার পিতাকে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর জামা দিয়ে কাফন দেবার আবেদন করলেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জামাটি প্রদান করলেন, এরপর (আবদুল্লাহ তার পিতার) জানাযার নামায পড়ানোর জন্য নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আবেদন জানালেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জানাযার নামায পড়ানোর জন্য (বসা থেকে) উঠে দাঁড়ালেন. ইত্যবসরে উমর রা. রাসূলুল্লাহ্ -এর কাপড় টেনে ধরে আবেদন করলেন, ইয়া রাসূলাল্লাহ! আপনি কি তার জানাযার নামায পড়াতে যাচ্ছেন? অথচ আপনার রব (আল্লাহ্ তা'আলা) আপনাকে তার জন্য দোয়া করতে নিষেধ করেছেন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আল্লাহ্ তা'আলা এ ব্যাপারে আমাকে ইখ্তিয়ার দিয়েছেন। আল্লাহ তো ইরশাদ করেছেন, "আপনি তাদের জন্য ক্ষমা প্রার্থনা করুন আর না করুন; যদি সত্তরবারও তাদের জন্য ক্ষমা প্রার্থনা কর তবু আমি তাদের ক্ষমা করব না।"-পারা ১০, রুকূ ১৬ সুতরাং আমি তার জন্য সত্তরবারের চেয়েও অধিক ক্ষমা প্রার্থনা করব। উমর রা. বললেন, সে তো মুনাফিক, (রাবী অর্থাৎ, হযরত ইবনে উমর রা.) বলেন, শেষ পর্যন্ত রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার জানাযার নামায পড়ালেন, এরপর এ আয়াত অবতীর্ণ হয়- وَلَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا وَلَا تَقُمْ عَلَى قَبْرِهِ তাদের (মুনাফিকদের) কেউ মারা গেলে আপনি কখনও তাদের জানাযার নামায় আদায় করবেন না এবং তাদের কবরের কাছেও দাঁড়াবেন না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল জানায়িযে ১৬৯ পৃষ্ঠায় এসেছে। ইমাম মুসলিম র.ও এটি তাওবায় বর্ণনা করেছেন।

### আবদুল্লাহ ইবনে উবাইয়ের মৃত্যু

আবদুল্লাহ ইবনে উবাই (হামযার উপর পেশ, বা-এর উপর যবর, ইয়ার উপর তাশদীদ) ইবনে সালূলের মৃত্যুর এ ঘটনা আল্লামা আইনী র. প্রমূখ ওয়াকিদীর বরাতে বর্ণনা করেন যে, তাবুক যুদ্ধ থেকে প্রত্যাবর্তনের পর নবম হিজরীর যিলকদ মাসের ঘটনা। এ আব্দুল্লাহ ইবনে উবাই মুনাফিক বরং শীর্ষ মুনাফিক ছিল। সে তাবুক যুদ্ধে অংশগ্রহণও করে নি। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর সাথে সাহাবায়ে কেরাম তাবুক যুদ্ধ থেকে মদীনায় প্রত্যাবর্তনের পর এ মুনাফিকের ছেলে মুখলিস ও শীর্ষস্থানীয় সাহাবী দরবারে নব্বীতে উপস্থিত হন। তিনি দুটি দরখাস্ত করেন. দুটি আবেদনই মঞ্জুর হয়ে যায়। যেমন উপরোক্ত হাদীস দ্বারা জানা গেল।

### কয়েকটি প্রশ্নোত্তর

### প্রথম প্রশ্ন

এখানে একটি প্রশ্ন হয় যে, এ আবদুল্লাহ ইবনে উবাই এরূপ এক মুনাফিক ছিল, যার মুনাফিকী বিভিন্ন সময় প্রকাশও পেয়েছিল। তাকে মনে করা হত শীর্ষ মুনাফিক। তার সাথে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর এ বিশেষ আচরণ কিভাবে হল যে, তার কাফনের জন্য স্বীয় জামা মুবারক দান করলেন?

**উত্তর :** এর জবাব হল, এর দুটি কারণ হতে পারে– ১. তার সন্তান হযরত আবদুল্লাহ রা. ছিলেন মুখলিস সাহাবী। তিনি দরখাস্ত করেছিলেন, ফলে তার মনোরঞ্জনের জন্যই কেবল এরূপ করা হয়েছিল।

২. আরেকটি কারণও হতে পারে। বুখারীর রেওয়ায়াতে হযরত জাবির রা. থেকে সেটি বর্ণিত আছে যে, বদর যুদ্ধের সময় যখন কিছু সংখ্যক কুরাইশ নেতাকে গ্রেফতার করা হয়েছিল, তাঁদের মধ্যে নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চাচা আব্বাস রা.ও ছিলেন। প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দেখলেন তাঁর গায়ে জামা নেই। ফলে তিনি সাহাবায়ে কেরামকে নির্দেশ দিলেন তাকে জামা পরানোর জন্য। হযরত আব্বাস রা. ছিল দীর্ঘাঙ্গী-উঁচু লম্বা। আবদুল্লাহ ইবনে উবাই ছাড়া অন্য কারো জামা তাঁর গায়ে ঠিকমত লাগে নি। তাই তিনি আবদুল্লাহ ইবনে উবাই থেকে নিয়ে সে জামা তাঁকে পরিয়েছিলেন। তার সে এহসানের বদলা আদায়ের জন্য রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বীয় জামা তাকে দান করেছিলেন।

### দ্বিতীয় প্রশ্ন

দ্বিতীয় আরেকটি প্রশ্ন হয় যে, হযরত ফারুকে আজম রা. রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নিকট আরজ করেছিলেন যে, আল্লাহ তা'আলা আপনাকে মুনাফিকের জানাযা নামায পড়তে নিষেধ করেছেন। এটা তিনি কিসের জন্য বলেছিলেন? কারণ এর পূর্বে তো কোন আয়াতে সুস্পষ্ট ভাষায় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে মুনাফিকের জানাযা নামায পড়তে নিষেধ করা হয়নি। এর ফলে স্পষ্ট এটাই যে, হযরত উমর ফারুক রা. নিষেধের বিষয়টি এ সূরা তাওবার উপরোক্ত আয়াত استغفر لهم او لا থেকেই হয়ত বুঝেছেন। তাহলে এবার প্রশ্ন হয়, যদি এ আয়াতটি জানাযা নামায নিষেধ বুঝায় তাহলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ থেকে নিষেধ কেন সাব্যস্ত করলেন না, বরং তিনি তো বললেন, এ আয়াতে আমাকে এখতিয়ার দেয়া হয়েছে।

**উত্তর :** এর জবাব হল, বস্তুত : আয়াতের শব্দের জাহিরী অর্থ এখতিয়ার প্রদানই এবং এটাও স্পষ্ট যে, সত্তরবারের উল্লেখও এখানে সীমিতকরণের জন্য নয় বরং আধিক্য বুঝানোর জন্য। তাহলে আয়াতের সারমর্ম জাহিরী অর্থ হিসাবে এটাই হল যে, মুনাফিকের মাগফিরাত তো হবে না, আপনি যতবারই ইসতিগফার করুন না কেন, কিন্তু এতে প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে স্পষ্টভাবে ইসতিগফার থেকে বারণও করা হয়নি। কুরআনে কারীমের সূরা ইয়াসীনের অপর একটি আয়াত এর নজির। তাতে বলা হয়েছে– وَسَوَاءٌ عَلَيْهِمْ أَأَنْذَرْتَهُمْ أَمْ لَمْ تُنْذِرْهُمْ لَا يُؤْمِنُونَ যেমন এ আয়াতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে ভীতি প্রদর্শন ও দীন প্রচারের ক্ষেত্রে নিষেধ করা হয়নি। বরং অন্য আয়াত দ্বারা দাওয়াত ও তাবলীগের ধারা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কর্তৃত চালু রাখার নির্দেশ হয়েছে। যেমন– بَلِّغْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ আরেক আয়াতে আছে إِنَّمَا أَنْتَ مُنْذِرٌ وَلِكُلِّ قَوْمٍ هَادٍ - ইত্যাদি।

সারকথা হল, أَأَنْذَرْتَهُمْ أَمْ لَمْ تُنْذِرْهُمْ لَا يُؤْمِنُونَ আয়াত দ্বারা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে এখতিয়ার দেয়াই প্রমাণিত হয়েছিল। অতঃপর স্বতন্ত্র প্রমাণ দ্বারা ভীতি প্রদর্শন অব্যাহত রাখা সাব্যস্ত হয়। প্রিয় নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উপরোক্ত আয়াত দ্বারা ও এটাই বুঝে নিয়েছিলেন যে, তার মাগফিরাত হবে না। কিন্তু অন্য কোন আয়াত দ্বারা এ পর্যন্ত নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে ইসতিগফার থেকে নিষেধও করা হয়নি। নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জানতেন, আমার জামা অথবা নামায পড়ানো দ্বারা তার মাগফিরাত হবে না, কিন্তু এর দ্বারা অন্যান্য ইসলামী স্বার্থ লাভের আশা ছিল। কারণ তার বংশের লোকজন ও অন্যান্য কাফের যখন তার সাথে নবীজী

সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর এ আচরণ দেখবে তখন তারা ইসলামের কাছাকাছি আসবে এবং মুসলমান হবে। তখন পর্যন্ত কিন্তু নামায পড়ার ব্যাপারে সুস্পষ্ট আকারে নিষেধ ছিল না। এজন্য রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নামায পড়েছেন।

এ ব্যাখ্যার একটি প্রমাণ সহীহ্ বুখারীর একটি বাক্য। এটি বর্ণিত হয়েছে হযরত ইবনে আব্বাস রা. থেকে। (নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন,) আমি যদি জানতাম ৭০-এর ও বেশিবার দোয়ায়ে মাগফিরাত করলে তার ক্ষমা হয়ে যাবে তাহলে আমি তাও করতাম।– কুরতুবী

আরেকটি প্রমাণ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর একটি হাদীস। তিনি বলেছেন, আমার জানাযা তাকে আল্লাহর আযাব থেকে বাঁচাতে পারবে না। কিন্তু আমি তারপরও এটা করেছি এজন্য যে, আমি আশাবাদী, এ আমল দ্বারা তার সম্প্রদায়ের হাজার মানুষ ইসলাম গ্রহণ করবে। এজন্য মাগাযী ও অন্যান্য তাফসীর গ্রন্থে আছে, এ ঘটনা দেখে খাযরাজ গোত্রের এক হাজার লোক ইসলামের ছায়াতলে আশ্রয় গ্রহণ করে।

সারকথা, উপরোক্ত আয়াত দ্বারা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ইয়াকীন তো হয়ে গিয়েছিল যে, আমাদের কোন আমল দ্বারা এ মুনাফিকের মাগফিরাত হবে না। কিন্তু যেহেতু আয়াতের বাহ্যিক শব্দে নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে এখতিয়ার দেয়া হয়েছিল এবং অন্যত্র কোন আয়াত এ ব্যাপারে নিষেধাজ্ঞা সম্বলিত তখনো আসেনি। অন্যদিকে একজন কাফিরের এহ্সান থেকে দুনিয়ায় মুক্তি লাভের ফায়দাও ছিল, ছিল এর ফলে অন্যান্য কাফেরের ইসলাম গ্রহণের আশা– এজন্য নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নামায পড়ানোর বিষয়টিকে প্রাধান্য দিয়েছিলেন। হযরত ফারুকে আজম রা. মনে করেছেন, যেহেতু এ আয়াত দ্বারা প্রমাণিত হয়েছে, মাগফিরাত হবে না সেহেতু তার জন্য জানাযা নামায পড়ে দোয়া করা একটি নিরর্থক কাজ। এটি শানে নবুওয়াতের পরিপন্থি। এটাকেই তিনি 'নিষেধ' দ্বারা ব্যক্ত করেছেন। আর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যদিও এ কাজটিকে সত্তাগতভাবে উপকারী মনে করতেন না, কিন্তু অন্যদের ইসলাম গ্রহণের ফায়দা তাঁর সামনে ছিল। এজন্য একাজটি নিরর্থক থাকল না। এভাবে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর আমলের উপর কোন প্রশ্ন থাকে না, হযরত উমর রা.-এর উক্তির উপরও কোন প্রশ্ন রইল না। -মা'আরিফুল কুরআন : বয়ানুল কুরআন সূত্রে

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ و قَالَ غَيْرُهُ حَدَّثَنِي اللَّيْثُ حَدَّثَنِي عُقَيْلٌ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي عُبَيْدُ اللَّهِ بْنُ عَبْدِ اللَّهِ عَنْ ابْنِ عَبَّاسٍ عَنْ عُمَرَ بْنِ الْخَطَّابِ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّهُ قَالَ لَمَّا مَاتَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ ابْنُ سَلُولَ دُعِيَ لَهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِيُصَلِّيَ عَلَيْهِ فَلَمَّا قَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَثَبْتُ إِلَيْهِ فَقُلْتُ يَا رَسُولَ اللَّهِ أَتُصَلِّي عَلَى ابْنِ أُبَيٍّ وَقَدْ قَالَ يَوْمَ كَذَا كَذَا وَكَذَا قَالَ أُعَدِّدُ عَلَيْهِ قَوْلَهُ فَتَبَسَّمَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَالَ أَخِّرْ عَنِّي يَا عُمَرُ فَلَمَّا أَكْثَرْتُ عَلَيْهِ قَالَ إِنِّي خُيِّرْتُ فَاخْتَرْتُ لَوْ أَعْلَمُ أَنِّي إِنْ زِدْتُ عَلَى السَّبْعِينَ يُغْفَرْ لَهُ لَزِدْتُ عَلَيْهَا قَالَ فَصَلَّى عَلَيْهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ثُمَّ انْصَرَفَ فَلَمْ يَمْكُثْ إِلَّا يَسِيرًا حَتَّى نَزَلَتْ الْآيَتَانِ مِنْ بَرَاءَةَ وَلَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا إِلَى قَوْلِهِ وَهُمْ فَاسِقُونَ قَالَ فَعَجِبْتُ بَعْدُ مِنْ جُرْأَتِي عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَاللَّهُ وَرَسُولُهُ أَعْلَمُ

১৯৪. ইয়াহইয়া ইব্‌নে বুকায়র র..... উমর ইব্‌নে খাত্তাব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন (মুনাফিক) আবদুল্লাহ্ ইব্‌নে উবাই ইবনে সালূল মারা গেল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে তার জানাযার নামায পড়াবার জন্য আহ্বান করা হল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন (জানাযার জন্য) উঠে দাঁড়ালেন, আমি তাঁর কাছে গিয়ে আরয করলাম, ইয়া রাসূলাল্লাহ! ! আপনি (মুনাফিক) ইব্‌নে উবাই-এর জানাযার নামায পড়াবেন? অথচ সে লোক (ইসলামের বিরুদ্ধে) অমুক দিন অমুক কথা বলেছে। উমর ইব্‌নে খাত্তাব রা. বলেন, আমি তার কথাগুলো রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সামনে এক একটি করে উল্লেখ করছিলাম। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু

আলাইহি ওয়াসাল্লাম মুচকি হাসি দিয়ে আমাকে বললেন, উমর! আমার পিছনে সরে যাও (অর্থাৎ, কাতারে শামিল হও)। আমি বারবার বলাতে তিনি বললেন, আল্লাহ্ (মুনাফিকদের ব্যাপারে) আমাকে ইখতিয়ার দিয়েছেন। আমি তা (তাদের জন্য ইসতিগফার করা ও জানাযা নামায পড়ানোকেই) গ্রহণ করেছি। আমি যদি বুঝতে পারি যে, সত্তরবারের চেয়েও অধিক ক্ষমা প্রার্থনা করলে তাকে আল্লাহ্ তা'আলা ক্ষমা করে দেবেন, তবে আমি সত্তর বারের অধিক ক্ষমা প্রার্থনা করবো। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার জানাযার নামায আদায় করলেন এবং (জানাযা) থেকে প্রত্যাবর্তন করে আসার পরই সূরা বারাআতের এ আয়াত অবতীর্ণ হয়,

لَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا إِلَى قَوْلِهِ وَهُمْ فَاسِقُونَ

"তাদের কেউ মারা গেলে কখনও তার (জানাযার) নামায আদায় করবেন না এবং (দাফন ইত্যাদির জন্য) তাদের কবরের পাশে দাড়াবেন না এরা আল্লাহ্ ও তাঁর প্রতি অবিশ্বাস করেছে। কারণ তারা আল্লাহ ও রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে কুফরী করেছে এবং কুফরী অবস্থায় মরেছে। পাপাচারী অবস্থায় তাদের মৃত্যু হয়েছে।" : ৯ : ৮৪

উমর রা. বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সামনে আমার এ দুঃসাহসের জন্য পরে আমি চিন্তা করে আশ্চর্যান্বিত হতাম। বস্তুত আল্লাহ ও তার রাসূল অধিক জ্ঞাত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হল এটি অন্য সনদে প্রথম হাদীসই। হাদীসটি জানাযায় ১৬৯ পৃষ্ঠায় এসেছে। ইমাম তিরমিযী ও নাসাঈ র. বর্ণনা করেছেন তাফসীরে, ইমাম নাসাঈ জানাযাতেও বর্ণনা করেছেন।

وقال غيره : তিনি হলেন লাইছের লিপিকার আবদুল্লাহ ইবনে সালিহ।

سَلُولَ : সীন-এর উপর যবর, লাম এর উপর পেশ, ওয়াও সাকিন, পরবর্তীতে লাম। এটি আবদুল্লাহর মায়ের নাম। সে ছিল খাজরাজ বংশীয়া। আবদুল্লাহও ছিল খাযরাজী। খাযরাজ আনসারীদের একটি গোত্র।– উমদা

অবশিষ্ট ব্যাখ্যার জন্য পূর্বোক্ত হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য

## بَاب قَوْلِهِ وَلَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا وَلَا تَقُمْ عَلَى قَبْرِهِ

**২৪০৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যদি তাদের (মুনাফিকদের) কেউ মারা যায়, আপনি কখনও তাদের জানাযার নামায আদায় করবেন না এবং তাদের কবরের কাছেও দাঁড়াবেন না।" -৯ : ৮৪

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا أَنَسُ بْنُ عِيَاضٍ عَنْ عُبَيْدِ اللَّهِ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّهُ قَالَ لَمَّا تُوُفِّيَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ جَاءَ ابْنُهُ عَبْدُ اللَّهِ بْنُ عَبْدِ اللَّهِ إِلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَعْطَاهُ قَمِيصَهُ وَأَمَرَهُ أَنْ يُكَفِّنَهُ فِيهِ ثُمَّ قَامَ يُصَلِّي عَلَيْهِ فَأَخَذَ عُمَرُ بْنُ الْخَطَّابِ بِثَوْبِهِ فَقَالَ تُصَلِّي عَلَيْهِ وَهُوَ مُنَافِقٌ وَقَدْ نَهَاكَ اللَّهُ أَنْ تَسْتَغْفِرَ لَهُمْ قَالَ إِنَّمَا خَيَّرَنِي اللَّهُ أَوْ أَخْبَرَنِي اللَّهُ فَقَالَ اسْتَغْفِرْ لَهُمْ أَوْ لَا تَسْتَغْفِرْ لَهُمْ إِنْ تَسْتَغْفِرْ لَهُمْ سَبْعِينَ مَرَّةً فَلَنْ يَغْفِرَ اللَّهُ لَهُمْ فَقَالَ سَأَزِيدُهُ عَلَى سَبْعِينَ قَالَ فَصَلَّى عَلَيْهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَصَلَّيْنَا مَعَهُ ثُمَّ أَنْزَلَ اللَّهُ عَلَيْهِ وَلَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا وَلَا تَقُمْ عَلَى قَبْرِهِ إِنَّهُمْ كَفَرُوا بِاللَّهِ وَرَسُولِهِ وَمَاتُوا وَهُمْ فَاسِقُونَ

**১৯৫.** ইব্রাহীম ইব্নে মুনযির র..... ইব্নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন (মুনাফিক) আবদুল্লাহ্ ইব্নে উবাই মারা গেল, তখন তার ছেলে আবদুল্লাহ্ ইব্নে আবদুল্লাহ্ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আসলেন। তিনি [নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম] তার নিজ জামাটি তাকে দিয়ে দিলেন এবং এর দ্বারা তার পিতার কাফনের ব্যবস্থা করার জন্য নির্দেশ দিলেন। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার জানাযার নামায আদায়ের জন্য উঠে দাঁড়ালেন। তখন ইব্নে খাত্তাব রা. রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- এর কাপড় ধরে

আরয করলেন, [ইয়া রাসূলাল্লাহ!] আপনি কি তার (আবুদল্লাহ্ ইব্নে উবাইয়ের) জানাযার নামায আদায় করবেন? সে তো মুনাফিক, অথচ আল্লাহ্ তা'আলা তাদের (মুনাফিকদের) জন্য ক্ষমা প্রার্থনা করতে আপনাকে নিষেধ করেছেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, (উমর!) خَيَّرَنِي اللَّـــهُ (আল্লাহ্ আমাকে ইখ্তিয়ার দিয়েছেন, অথবা বলেছেন, (রাবীর সন্দেহ) أَخْبَرَنِي اللَّهُ আল্লাহ্ আমাকে অবহিত করেছেন এবং বলেছেন,

اسْتَغْفِرْ لَهُمْ أَوْ لَا تَسْتَغْفِرْ لَهُمْ إِنْ تَسْتَغْفِرْ لَهُمْ سَبْعِينَ مَرَّةً فَلَنْ يَغْفِرَ اللَّهُ لَهُمْ

"আপনি তাদের (মুনাফিকদের) জন্য ক্ষমা প্রার্থনা করুন আর না করুন, আপনি যদি সত্তরবার (অর্থাৎ, প্রচুর) ও তাদের জন্য ক্ষমা প্রার্থনা করেন, তবুও আল্লাহ্ কখনও তাদেরকে ক্ষমা করবেন না । (দুটি অবস্থাই সমান। এর দ্বারা তাদের কোন উপকার হবে না) তাদের ক্ষমা করা হবে না।" -৯ : ৮০

রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, আমি সত্তরবারের চেয়েও বেশিবার ক্ষমা প্রার্থনা করব। বর্ণনাকারী বলেন, এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার জানাযার নামায আদায় করলেন। আমরাও তার সাথে জানাযার নামায আদায় করলাম। এরপর এ আয়াত অবতীর্ণ হল, وَلَا تُصَلِّ عَلَى أَحَدٍ مِنْهُمْ مَاتَ أَبَدًا وَلَا تَقُمْ عَلَى قَبْرِهِ إِنَّهُمْ كَفَرُوا بِاللَّهِ وَرَسُولِهِ وَمَاتُوا وَهُمْ فَاسِقُونَ "তাদের (মুনাফিকদের) কেউ মারা গেলে আপনি তার জানাযার নামায কখনও আদায় করবেন না এবং তাদের কবরের পার্শ্বেও দাঁড়াবেন না। তারা তো আল্লাহ্ ও তার রাসূলকে অস্বীকার করেছে এবং পাপাচারী অবস্থায়ই মৃত্যুবরণ করেছে (জীবন সাঙ্গ হয়েছে কুফরীর উপর)।" -৯ : ৮৪

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

অতিরিক্ত ব্যাখ্যার জন্য ১৯৩ নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

## بَاب قَوْلِهِ سَيَحْلِفُونَ بِاللَّهِ لَكُمْ إِذَا انْقَلَبْتُمْ إِلَيْهِمْ لِتُعْرِضُوا عَنْهُمْ فَأَعْرِضُوا عَنْهُمْ إِنَّهُــمْ رِجْــسٌ وَمَأْوَاهُمْ جَهَنَّمُ جَزَاءً بِمَا كَانُوا يَكْسِبُونَ

বুখারী ৬৭৪

**২৪১০. অনুচ্ছেদ** : আল্লাহ্ তা'আলার বাণী : "আপনারা তাদের কাছে ফিরে আসলে তারা আল্লাহর শপথ করবে, যাতে আপনারা উপেক্ষা করেন, সুতরাং আপনারা তাদেরকে উপেক্ষা করবেন। (ভর্ৎসনা ইত্যাদি করো না) তারা অপবিত্র, তাদের কৃতকর্মের (মুনাফিকী ইত্যাদির) ফলস্বরূপ জাহান্নাম তাদের আবাসস্থল।" -৯ : ৯৫, পারা ১১, রুকূ ১

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ عَبْدِ اللَّهِ أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ كَعْبِ بْنِ مَالِكٍ قَــالَ سَمِعْتُ كَعْبَ بْنَ مَالِكٍ حِينَ تَخَلَّفَ عَنْ تَبُوكَ وَاللَّهِ مَا أَنْعَمَ اللَّهُ عَلَيَّ مِنْ نِعْمَةٍ بَعْدَ إِذْ هَدَانِي أَعْظَمَ مِنْ صِدْقِي رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ لَا أَكُونَ كَذَبْتُهُ فَأَهْلِكَ كَمَا هَلَكَ الَّذِينَ كَذَبُوا حِينَ أُنْزِلَ الْوَحْيُ سَيَحْلِفُونَ بِاللَّهِ لَكُمْ إِذَا انْقَلَبْتُمْ إِلَيْهِمْ إِلَى قَوْلِهِ الْفَاسِقِينَ

১৯৬. ইয়াহইয়া র..... আবদুল্লাহ্ ইব্নে কা'ব ইব্নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি কা'ব ইব্নে মালিক রা. -কে বলতে শুনেছি, তিনি যখন তাবুকের যুদ্ধে পিছনে রয়ে গেলেন (অংশগ্রহণ করলেন না), আল্লাহর কসম! তখন আল্লাহ্ আমাকে এমন এক নিয়ামত দান করেন যা মুসলমান হওয়ার পর থেকে এ পর্যন্ত এতবড় নেয়ামত পাইনি। তা হল রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে সত্য কথা প্রকাশ করা। আমি তাঁর কাছে মিথ্যা বলিনি। যদি মিথ্যা বলতাম, তবে অন্যান্য (মুনাফিক ও) মিথ্যাবাদী যেভাবে ধ্বংস হয়েছে, আমিও সেভাবে ধ্বংস হয়ে যেতাম। যে সময় ওহী নাযিল হল "তোমরা তাদের নিকট (মদীনায়) ফিরে আসলে তারা আল্লাহর শপথ করবে, আল্লাহ্ সত্যত্যাগী সম্প্রদায়ের প্রতি তুষ্ট হবেন না।" -৯ : ৯৫,

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীতে সবিস্তারে ৬৩৪ পৃষ্ঠায় এসেছে। সংক্ষেপে এসেছে এখানে ৬৭৪ পৃষ্ঠায়।

بَاب قَوْلِهِ يَحْلِفُونَ لَكُمْ لِتَرْضَوْا عَنْهُمْ فَإِنْ تَرْضَوْا عَنْهُمْ فَإِنَّ اللَّهَ لَا يَرْضَى عَنِ الْقَوْمِ الْفَاسِقِينَ

**২৪১১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তারা (মুনাফিকরা) তোমাদের নিকট শপথ করবে, যাতে তোমরা তাদের প্রতি রাজি হয়ে যাও, তোমরা তাদের প্রতি রাজি হলেও আল্লাহ্ পাপাচারী সম্প্রদায়ের প্রতি রাজি হবেন না, প্রথম তো তোমরা আল্লাহর দুশমনদের প্রতি সন্তুষ্ট কেন হচ্ছ? (উদ্দেশ্য একথা বলা যে, হে নবী! আপনি তাদের ব্যাপারে সন্তুষ্ট হবেন না। এটাও বলেছেন, মেনে নিই যদি তাদের প্রতি আপনি সন্তুষ্ট হন তবুও তাদের কোন ফায়দা হবে না। কারণ, আল্লাহ তা'আলা তাদের প্রতি সন্তুষ্ট নন। আর আল্লাহ সন্তুষ্ট হবেনই বা কিভাবে? তারা তো কুফরী ও মুনাফিকীতে অটল রয়েছে।" -৯ : ৯৬, পারা ১১, রুকূ ১

بَاب قَوْلِهِ وَآخَرُونَ اعْتَرَفُوا بِذُنُوبِهِمْ خَلَطُوا عَمَلًا صَالِحًا وَآخَرَ سَيِّئًا عَسَى اللَّهُ أَنْ يَتُوبَ عَلَيْهِمْ إِنَّ اللَّهَ غَفُورٌ رَحِيمٌ

**২৪১২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "এবং অপর কিছুসংখ্যক লোক নিজেদের অপরাধ স্বীকার করেছে, তারা সৎকর্মের (যেমন– স্বীকারোক্তি– যার মূল কারণ হল লজ্জা-অনুশোচনা। আর এটাই হল তওবা। তাছাড়া যেমন অন্যান্য যুদ্ধ, যেগুলো পূর্বে হয়েছে। মোটকথা এসব কাজ তো ভালই করেছে) সাথে অপর অসৎকর্মেও (যেমন বিনা ওযরে যুদ্ধে না যাওয়া) মিশ্রণ ঘটিয়েছে । হয়ত, (অর্থাৎ, তাঁর প্রতিশ্রুতি) তাদের অবস্থার উপর রহমতের সাথে নজর দিবেন বা মনোযোগী হবেন তথা আল্লাহ্ তাদের ক্ষমা করবেন, (তওবা কবুল করবেন)। নিশ্চয়ই আল্লাহ্ ক্ষমাশীল, পরম দয়ালু।" -৯ : ১০২, পারা ১১, রুকূ ২

**حَدَّثَنَا** مُؤَمَّلٌ هُوَ ابْنُ هِشَامٍ حَدَّثَنَا إِسْمَاعِيلُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا عَوْفٌ حَدَّثَنَا أَبُو رَجَاءٍ حَدَّثَنَا سَمُرَةُ بْنُ جُنْدَبٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَنَا أَتَانِي اللَّيْلَةَ آتِيَانِ فَابْتَعَثَانِي فَانْتَهَيْنَا إِلَى مَدِينَةٍ مَبْنِيَّةٍ بِلَبِنِ ذَهَبٍ وَلَبِنِ فِضَّةٍ فَتَلَقَّانَا رِجَالٌ شَطْرٌ مِنْ خَلْقِهِمْ كَأَحْسَنِ مَا أَنْتَ رَاءٍ وَشَطْرٌ كَأَقْبَحِ مَا أَنْتَ رَاءٍ قَالَا لَهُمْ اذْهَبُوا فَقَعُوا فِي ذَلِكَ النَّهْرِ فَوَقَعُوا فِيهِ ثُمَّ رَجَعُوا إِلَيْنَا قَدْ ذَهَبَ ذَلِكَ السُّوءُ عَنْهُمْ فَصَارُوا فِي أَحْسَنِ صُورَةٍ قَالَا لِي هَذِهِ جَنَّةُ عَدْنٍ وَهَذَاكَ مَنْزِلُكَ قَالَا أَمَّا الْقَوْمُ الَّذِينَ كَانُوا شَطْرٌ مِنْهُمْ حَسَنٌ وَشَطْرٌ مِنْهُمْ قَبِيحٌ فَإِنَّهُمْ خَلَطُوا عَمَلًا صَالِحًا وَآخَرَ سَيِّئًا تَجَاوَزَ اللَّهُ عَنْهُمْ

১৯৭. মুআম্মাল ইব্নে হিশাম র..... সামুরা ইবনে জুন্দুব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের বলেছেন, রাতে (স্বপ্নে) দু'জন ফেরেশতা এসে আমাকে নিদ্রা থেকে উঠিয়ে (জাগিয়ে) এমন এক শহরে নিয়ে গেলেন, যা স্বর্ণ ও রৌপ্যের ইট দ্বারা নির্মিত। সেখানে এমন কিছুসংখ্যক লোকের সাথে আমাদের সাক্ষাৎ ঘটল, যাদের শরীরের অর্ধেক খুবই সুন্দর যা তোমরা কখনও দেখনি। এবং আর এক অর্ধেক এত কুৎসিত যা তোমরা কখনও দেখনি। ফেরেশতা দু'জন তাদেরকে বললেন, তোমরা ঐ নহরে গিয়ে ডুব দাও। তারা সেখানে গিয়ে ডুব দিয়ে আমাদের নিকট ফিরে আসল। তখন তাদের বিশ্রী চেহারা সম্পূর্ণ দূর হয়ে গেল এবং তারা সুন্দর চেহারা লাভ করল। ফেরেশতাদ্বয় (বিস্তারিত বুঝিয়ে) বললেন, (আপনি) যেসব লোকের দেহের অর্ধেক সুন্দর এবং অর্ধেক বিশ্রী (দেখেছেন), তারা ঐ সকল লোক যারা দুনিয়াতে সৎকর্মের সাথে অসৎকর্ম মিশিয়ে ফেলেছে। আল্লাহ্ তা'আলা তাদের ক্ষমা করে দিয়েছেন (এবং তারা অতি সুন্দর চেহারা লাভ করেছে)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فَإِنَّهُمْ خَلَطُوا عَمَلًا صَالِحًا وَآخَرَ سَيِّئًا আয়াতে।

হাদীসটি ইমাম বুখারী র. এখানে ৬৭৪ পৃষ্ঠায় সংক্ষেপে বর্ণনা করেছেন, পূর্ণাঙ্গ আকারে তাবীরুর রুইয়ায় ১০৪৩–১০৪৪ পৃষ্ঠায় আসবে।

আল্লামা আইনী র. বলেন, ইমাম বুখারী র. হাদীসটি টুকরো আকারে (আংশিক) বর্ণনা করেছেন সালাতে জানায়িযে,কয়ূতে, জিহাদে, সালাতুল লাইলে, আদাবে, আহাদীসুল আম্বিয়ায়, তাফসীরে ও তাবীরে। - উমদা : ১৮/২৭৬

مُؤَمَّلٌ : মীম এর উপর পেশ, হামযার উপর যবর, মীমের নিচে যের, যবর দুটিই হতে পারে।

كَانُوا شَطْرٌ مِنْهُمْ : কিয়াসের দাবী হল كان شطر منهم حسنا و قبيحا কিন্তু كان শব্দটি تامة শব্দটি মুবতাদা شطر তার খবর। জুমলাটি হাল ওয়াও ছাড়া। এটি ফসীহ। যেমন আল্লাহর বাণীতে اهبطوا بعضكم لبعض عدو।

## بَاب قَوْلِه مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِينَ آمَنُوا أَنْ يَسْتَغْفِرُوا لِلْمُشْرِكِينَ বুখারী ৬৭৪

**২৪১৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "মুশরিকদের জন্য ক্ষমা প্রার্থনা করা নবী এবং মু'মিনদের জন্য সঙ্গত নয়।" -৯ : ১১৩, পারা ১১, রুকূ ২

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ سَعِيدِ بْنِ الْمُسَيَّبِ عَنْ أَبِيهِ قَالَ لَمَّا حَضَرَتْ أَبَا طَالِبٍ الْوَفَاةُ دَخَلَ عَلَيْهِ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَعِنْدَهُ أَبُو جَهْلٍ وَعَبْدُ اللَّهِ بْنُ أَبِي أُمَيَّةَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيْ عَمِّ قُلْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ أُحَاجُّ لَكَ بِهَا عِنْدَ اللَّهِ فَقَالَ أَبُو جَهْلٍ وَعَبْدُ اللَّهِ بْنُ أَبِي أُمَيَّةَ يَا أَبَا طَالِبٍ أَتَرْغَبُ عَنْ مِلَّةِ عَبْدِ الْمُطَّلِبِ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَأَسْتَغْفِرَنَّ لَكَ مَا لَمْ أُنْهَ عَنْكَ فَنَزَلَتْ مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِينَ آمَنُوا أَنْ يَسْتَغْفِرُوا لِلْمُشْرِكِينَ وَلَوْ كَانُوا أُولِي قُرْبَى مِنْ بَعْدِ مَا تَبَيَّنَ لَهُمْ أَنَّهُمْ أَصْحَابُ الْجَحِيمِ

১৯৮. ইসহাক ইব্নে ইব্রাহীম র..... মুসাইয়্যিব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন আবু তালিবের মৃত্যুর আলামত দেখা দিল, তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার কাছে গেলেন। এ সময় আবু জেহেল এবং আবদুল্লাহ্ ইব্নে আবু উমাইয়াও সেখানে বসা ছিল। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (আবু তালিবকে) বললেন, চাচা! আপনি (একবার জবানে) পড়ুন 'লা ইলাহা ইল্লাল্লাহ্'। (আপনার মুক্তির জন্য) আল্লাহর নিকট এ নিয়ে আবেদন পেশ করব। এ কথা শুনে আবু জেহেল ও আবদুল্লাহ্ ইব্নে উমাইয়া বলল, আবু তালিব! আপনি কি মৃত্যুর সময় (আপনার পিতা) আবদুল মুত্তালিবের ধর্ম ত্যাগ করতে চান? নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, চাচা! আমি আপনার জন্য আল্লাহর তরফ থেকে যতক্ষণ আমাকে নিষেধ না করা হবে ততক্ষণ ক্ষমা প্রার্থনা করতে থাকব। তখন এ আয়াত অবতীর্ণ হয়-

مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِينَ آمَنُوا أَنْ يَسْتَغْفِرُوا لِلْمُشْرِكِينَ وَلَوْ كَانُوا أُولِي قُرْبَى مِنْ بَعْدِ مَا تَبَيَّنَ لَهُمْ أَنَّهُمْ أَصْحَابُ الْجَحِيمِ

"আত্মীয়-স্বজন হলেও মুশরিকদের জন্য ক্ষমা প্রার্থনা করা নবী এবং মু'মিনদের জন্য সঙ্গত নয়, যখন এ কথা সুস্পষ্ট হয়ে যায় যে, তারা জাহান্নামী।"-৯ : ১১৩ অর্থাৎ, কুফরীর উপর তার জীবনলীলা সাঙ্গ হয়েছে– এটা স্পষ্ট হলে তার জন্য মাগফিরাতের দোয়া করা জায়েয নেই।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল জানায়িযে এসেছে ১৮১ পৃষ্ঠায়।

আবু জেহেল আমর ইবনে হিশাম মাখযূমী তো বদর যুদ্ধে কুফরের উপর মৃত্যুমুখে পতিত হয়েছে। কিন্তু আবদুল্লাহ ইবনে আবু উমাইয়া মক্কা বিজয়ের সময় ইসলামের ছায়াতলে আশ্রয় গ্রহণ করে সম্মানিত হয়েছেন। রাযিয়াল্লাহু আনহু।

بَاب قَوْله لَقَدْ تَابَ اللَّهُ عَلَى النَّبِيِّ وَالْمُهَاجِرِينَ وَالْأَنْصَار الَّذِينَ اتَّبَعُوهُ فِي سَاعَةِ الْعُسْرَةِ مِنْ بَعْدِ مَا كَادَ تَزِيغُ قُلُوبُ فَرِيقٍ مِنْهُمْ ثُمَّ تَابَ عَلَيْهِمْ إِنَّهُ بِهِمْ رَءُوفٌ رَحِيمٌ বুখারী ৬৭৫

**২৪১৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "অবশ্যই আল্লাহ্ অনুগ্রহপরায়ণ হলেন নবীর প্রতি এবং মুহাজির ও আনসারীদের প্রতি, যারা সংকটকালে তার অনুগমন করেছিল। এমনকি যখন তাদের একদলের অন্তর বাঁকা হয়ে যাওয়ার উপক্রম হয়েছিল, পরে আল্লাহ্ তা'আলা তাদের প্রতি মনযোগী হলেন (তাদেরকে ক্ষমা করলেন,) নিশ্চয়ই তিনি তাদের প্রতি দয়ার্দ্র, পরম দয়ালু।" -৯ : ১১৭, পারা ১১, রুকূ ২

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ صَالِحٍ قَالَ حَدَّثَنِي ابْنُ وَهْبٍ قَالَ أَخْبَرَنِي يُونُسُ ح قَالَ أَحْمَدُ وَحَدَّثَنَا عَنْبَسَةُ حَدَّثَنَا يُونُسُ عَنِ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ كَعْبِ بْنِ مَالِكٍ قَالَ أَخْبَرَنِي عَبْدُ اللَّهِ بْنُ كَعْبٍ وَكَانَ قَائِدَ كَعْبٍ مِنْ بَنِيهِ حِينَ عَمِيَ قَالَ سَمِعْتُ كَعْبَ بْنَ مَالِكٍ فِي حَدِيثِهِ وَعَلَى الثَّلَاثَةِ الَّذِينَ خُلِّفُوا قَالَ فِي آخِرِ حَدِيثِهِ إِنَّ مِنْ تَوْبَتِي أَنْ أَنْخَلِعَ مِنْ مَالِي صَدَقَةً إِلَى اللَّهِ وَإِلَى رَسُولِهِ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَمْسِكْ بَعْضَ مَالِكَ فَهُوَ خَيْرٌ لَكَ

১৯৯. আহ্মদ ইব্নে সালিহ্ র..... আবদুল্লাহ ইব্নে কা'ব রা. সূত্রে বর্ণিত, (সম্মানিত পিতা কা'ব ইবনে মালিক রা.) কা'ব রা. যখন দৃষ্টিহীন হয়ে পড়লেন, তখন তার ছেলেদের মধ্যে যার সাহায্যে তিনি চলাফেরা করতেন, তিনি (আবদুল্লাহ ইবনে কাব) বলেন, আমি (আমার পিতা), কা'ব ইব্নে মালিক রা. -এর কাছে তার ঘটনা বর্ণনায় وَعَلَى الثَّلَاثَةِ الَّذِينَ خُلِّفُوا এ আয়াত-এর তাফসীর সম্পর্কে বলতে শুনেছি। তিনি (অর্থাৎ, কাব ইবনে মালিক রা.) তার ঘটনা বর্ণনার সর্বশেষে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে আরজ করলেন, আমি আমার তওবা কবুল হওয়ার খুশীতে আমার সকল মাল আল্লাহ্ ও তার রাসূলের পথে দান করতে চাই। কিন্তু নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, (সকল মাল সাদকা করো না) কিছু সাদকা কর এবং কিছু নিজের জন্য রেখে দাও। এটাই তোমার জন্য কল্যাণকর হবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় إِنَّ مِنْ تَوْبَتِي أَنْ أَنْخَلِعَ مِنْ مَالِي বাক্য থেকে।

এটি হযরত কাব ইবনে মালিক রা.-এর ঘটনা সম্বলিত দীর্ঘ একটি হাদীসের অংশ। হাদীসটি কিতাবুল মাগাযীতে এবং ৯৯০ পৃষ্ঠায় হাদীসটি এসেছে।

خُلِّفُوا : এর শাব্দিক অর্থ হল পেছনে ছেড়ে দেয়া হয়েছে। উদ্দেশ্য হল, যাদের বিষয়টিকে পিছিয়ে দেয়া হয়েছে। আল্লাহর ফয়সালার অপেক্ষায় বিবেচনাধীন (মূলতবী) রেখে দেয়া হয়েছে।

এ তিনজন ছিলেন, হযরত কাব ইবনে মালিক, মুরারা ইবনে রবী ও হিলাল ইবনে উমাইয়া রা.।

বিস্তারিত বিশ্লেষণের জন্য দেখুন নাসরুল বারী শরহে বুখারী, মাগাযী ৫০২ – ৫০৭ পৃষ্ঠা।

**বিদআতীদের মতখণ্ডন :** এ ঘটনায় সেসব বিদআতীর মতখণ্ডন হয় যারা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে আলিমুল গায়েব বলেন। যদি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম গায়েব জানতেন তাহলে মিথ্যাবাদী মুনাফিক ও মুখলিসদের অবস্থা নিজে নিজেই জানতেন। আল্লাহর পক্ষ থেকে ওহীর অপেক্ষা করতে হত না। অতএব বুঝা গেল বিদআতীদের আকীদা ভুল ও বিভ্রান্তিকর। আলিমুল গায়েব শুধুমাত্র আল্লাহ তা'আলার সত্তা। তিনি যাকে ইচ্ছা অদৃশ্যের সংবাদ জানিয়ে দেন।

হযরত কাব ইবনে মালিক রা.-এর তিন ছেলে ছিলেন– আবদুল্লাহ, আবদুর রহমান ও উবায়দুল্লাহ। সবাই তাঁদের পিতা হযরত কাব রা. থেকে হাদীস বর্ণনা করেছেন।– উমদা

بَاب وَعَلَى الثَّلَاثَةِ الَّذِينَ خُلِّفُوا حَتَّى إِذَا ضَاقَتْ عَلَيْهِمْ الْأَرْضُ بِمَا رَحُبَتْ وَضَاقَتْ عَلَيْهِمْ أَنْفُسُهُمْ وَظَنُّوا أَنْ لَا مَلْجَأَ مِنْ اللَّهِ إِلَّا إِلَيْهِ ثُمَّ تَابَ عَلَيْهِمْ لِيَتُوبُوا إِنَّ اللَّهَ هُوَ التَّوَّابُ الرَّحِيمُ **বুখারী ৬৭৫**

**২৪১৫. অনুচ্ছেদ** : আল্লাহ্ তা'আলার বাণী : এবং তিনি সে তিনজনকে ক্ষমা করলেন, যাদের সম্পর্কে সিদ্ধান্ত মুলতবী রাখা হয়েছিল,এ পর্যন্ত (তাদের এত পেরেশানী হয়েছিল) পৃথিবী বিস্তৃত হওয়া সত্ত্বেও তাদের জন্য অতি সংকুচিত হয়েছিল এবং তাদের জীবন তাদের জন্য দুর্বিষহ হয়েছিল এবং তারা উপলব্ধি করতে পেরেছিল যে, আল্লাহ্ ছাড়া (পাকড়াও থেকে) কোন আশ্রয়স্থল নেই, পরে তিনি তাদের প্রতি মনোযোগী হলেন, যাতে (ভবিষ্যতেও ) তারা (এরূপ মসিবত ও গোনাহের ক্ষেত্রে আল্লাহর দিকে প্রত্যাবর্তন করে) তওবা করে, আল্লাহ্ ক্ষমাশীল দয়ালু। -৯ : ১১৮, পারা ১১, রুকূ ২

**حَدَّثَنِي** مُحَمَّدٌ حَدَّثَنَا أَحْمَدُ ابْنُ أَبِي شُعَيْبٍ حَدَّثَنَا مُوسَى بْنُ أَعْيَنَ حَدَّثَنَا إِسْحَاقُ بْنُ رَاشِدٍ أَنَّ الزُّهْرِيَّ حَدَّثَهُ قَالَ أَخْبَرَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ عَبْدِ اللَّهِ بْنِ كَعْبِ بْنِ مَالِكٍ عَنْ أَبِيهِ قَالَ سَمِعْتُ أَبِي كَعْبَ بْنَ مَالِكٍ وَهُوَ أَحَدُ الثَّلَاثَةِ الَّذِينَ تِيبَ عَلَيْهِمْ أَنَّهُ لَمْ يَتَخَلَّفْ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي غَزْوَةٍ غَزَاهَا قَطُّ غَيْرَ غَزْوَتَيْنِ غَزْوَةِ الْعُسْرَةِ وَغَزْوَةِ بَدْرٍ قَالَ فَأَجْمَعْتُ صِدْقِي رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ضُحًى وَكَانَ قَلَّمَا يَقْدَمُ مِنْ سَفَرٍ سَافَرَهُ إِلَّا ضُحًى وَكَانَ يَبْدَأُ بِالْمَسْجِدِ فَيَرْكَعُ رَكْعَتَيْنِ وَنَهَى النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ كَلَامِي وَكَلَامِ صَاحِبَيَّ وَلَمْ يَنْهَ عَنْ كَلَامِ أَحَدٍ مِنْ الْمُتَخَلِّفِينَ غَيْرِنَا فَاجْتَنَبَ النَّاسُ كَلَامَنَا فَلَبِثْتُ كَذَلِكَ حَتَّى طَالَ عَلَيَّ الْأَمْرُ وَمَا مِنْ شَيْءٍ أَهَمُّ إِلَيَّ مِنْ أَنْ أَمُوتَ فَلَا يُصَلِّي عَلَيَّ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَوْ يَمُوتَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَكُونَ مِنْ النَّاسِ بِتِلْكَ الْمَنْزِلَةِ فَلَا يُكَلِّمُنِي أَحَدٌ مِنْهُمْ وَلَا يُصَلِّي وَلَا يُسَلِّمُ عَلَيَّ فَأَنْزَلَ اللَّهُ تَوْبَتَنَا عَلَى نَبِيِّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ بَقِيَ الثُّلُثُ الْآخِرُ مِنْ اللَّيْلِ وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عِنْدَ أُمِّ سَلَمَةَ وَكَانَتْ أُمُّ سَلَمَةَ مُحْسِنَةً فِي شَأْنِي مَعْنِيَّةً فِي أَمْرِي فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَا أُمَّ سَلَمَةَ تِيبَ عَلَى كَعْبٍ قَالَتْ أَفَلَا أُرْسِلُ إِلَيْهِ فَأُبَشِّرَهُ قَالَ إِذًا يَحْطِمَكُمْ النَّاسُ فَيَمْنَعُونَكُمْ النَّوْمَ سَائِرَ اللَّيْلَةِ حَتَّى إِذَا صَلَّى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ صَلَاةَ الْفَجْرِ آذَنَ بِتَوْبَةِ اللَّهِ عَلَيْنَا وَكَانَ إِذَا اسْتَبْشَرَ اسْتَنَارَ وَجْهُهُ حَتَّى كَأَنَّهُ قِطْعَةٌ مِنْ الْقَمَرِ وَكُنَّا أَيُّهَا الثَّلَاثَةُ الَّذِينَ خُلِّفُوا عَنْ الْأَمْرِ الَّذِي قُبِلَ مِنْ هَؤُلَاءِ الَّذِينَ اعْتَذَرُوا حِينَ أَنْزَلَ اللَّهُ لَنَا التَّوْبَةَ فَلَمَّا ذُكِرَ الَّذِينَ كَذَبُوا رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ الْمُتَخَلِّفِينَ وَاعْتَذَرُوا بِالْبَاطِلِ ذُكِرُوا بِشَرِّ مَا ذُكِرَ بِهِ أَحَدٌ قَالَ اللَّهُ سُبْحَانَهُ يَعْتَذِرُونَ إِلَيْكُمْ إِذَا رَجَعْتُمْ إِلَيْهِمْ قُلْ لَا تَعْتَذِرُوا لَنْ نُؤْمِنَ لَكُمْ قَدْ نَبَّأَنَا اللَّهُ مِنْ أَخْبَارِكُمْ وَسَيَرَى اللَّهُ عَمَلَكُمْ وَرَسُولُهُ الْآيَةَ

২০০. মুহাম্মদ র..... আবদুর রহমান ইব্‌নে কা'ব ইবনে মালিক রা. তার পিতা থেকে বর্ণনা করেন, তিনি বলেন, আমি আমার পিতা কা'ব ইব্‌নে মালিক রা. থেকে শুনেছি, (হযরত কাব রা. বর্ণনা বলেছেন,) যে তিনজনের তওবা কবুল হয়েছিল, তার মধ্যে তিনি একজন। তিনি বদরের যুদ্ধ ও গাযওয়ায়ে উসরা (তাবুকের যুদ্ধ) এ দু'টি ছাড়া অন্য কোন যুদ্ধে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে পশ্চাতে থাকেন নি। কা'ব ইব্‌নে মালিক রা. বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাবুক যুদ্ধ হতে সূর্যোদয়ের সময় মদীনায় প্রত্যাবর্তন করলে (যখন রাসূল সাল্লাল্লাহু

স'লাইহি ওয়াসাল্লাম যুদ্ধ থেকে ফিরে আসেন) আমি (মিথ্যা অজুহাতের পরিবর্তে) সত্য প্রকাশের দৃঢ় সংকল্প গ্রহণ করলাম। তিনি [রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম] যেকোন সফর হতে সাধারণত সূর্যোদয়ের সময়ই ফিরে আসতেন। এবং সর্বপ্রথম মসজিদে গিয়ে দু'রাক'আত নফল নামায আদায় করতেন। (মোটকথা, তাবুকের যুদ্ধ থেকে এসে) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার সাথে এবং আমার সঙ্গী (হযরত হিলাল ও মুরারা রা.) -এর সাথে কথা বলা নিষিদ্ধ ঘোষণা করলেন, অথচ আমাদের ছাড়া অন্য যারা যুদ্ধে যাওয়া থেকে বিরত ছিল, (যারা বাহ্যত মুসলমান ছিল) তাদের সাথে কথা বলায় কোন প্রকার বাধা প্রদান করলেন না। সুতরাং লোকেরা আমাদের সাথে কথা বলায় কোন প্রকার বাধা প্রদান করলেন না।

ফলে লোকজন আমাদের সাথে কথা থেকে বিরত থাকতে লাগলেন। এভাবেই আমার দৃষ্টিতে সবচে গুরুত্বপূর্ণ বিষয় এ ছিল যে, যদি এ অবস্থায় (এ সময়ে আল্লাহ না করুন) আমার মৃত্যু এসে যায়, আর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার জানাযা নামায আদায় না করেন, অথবা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ওফাত হলে আমি মানুষের কাছে এই অবস্থায় থেকে যাব তারা কেউ আমার সাথে কথাও বলবে না, আর আমার জানাযার নামাযও আদায় করবে না! এরপর (পঞ্চাশ দিন পর) আল্লাহ্ তা'আলা আমার তওবা কবুল করে (কবুল হওয়ার কথা) তাঁর [নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর] নিকট ওহী নাযিল করলেন, তখন রাতের এক তৃতীয়াংশ বাকি ছিল, আর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ছিলেন, উম্মে সালামা রা. এর কাছে। উম্মে সালামা রা ছিলেন আমার প্রতি সদয় ও সহানুভূতিশীল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হে উম্মে সালামা! কা'বের তওবা কবুল করা হয়েছে। উম্মে সালামা রা. বললেন, তাকে সুসংবাদ দেয়ার জন্য কাউকে তার কাছে পাঠাব? নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এখন খবর পেলে সব লোক এসে সমবেত হবে। তারা তোমাদের ঘুম নষ্ট করে দিবে। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফজরের নামায আদায়ের পর (সকলের মধ্যে) আমাদের তওবা কবুল হওয়ার কথা ঘোষণা করে দিলেন। এ (ঘোষণার) সময় রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চেহারা মুবারক খুশীতে চাঁদের ন্যায় চমকাচ্ছিল। (যারা যুদ্ধে অংশগ্রহণ করেনি তাদের মধ্যে) যেসব মুনাফিক মিথ্যা অজুহাত দেখিয়ে [রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর অসন্তুষ্টি থেকে] রেহাই পেয়েছিল, তাদের চেয়ে তওবা কবুলের ব্যাপারে আমরা তিনজন পিছনে পড়ে গিয়েছিলাম, এরপর আল্লাহ্ তা'আলা আমাদের তওবা কবুল করে আয়াত অবতীর্ণ করেন।

(তাবুকের যুদ্ধে) অনুপস্থিতদের মধ্যে যারা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে মিথ্যা কথা বলেছে এবং যারা মিথ্যা অজুহাত দেখিয়েছে তাদের অত্যন্ত জঘন্যভাবে নিন্দাবাদ করা হয়েছে। আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন,

يَعْتَذِرُونَ إِلَيْكُمْ إِذَا رَجَعْتُمْ إِلَيْهِمْ قُلْ لَا تَعْتَذِرُوا لَنْ نُؤْمِنَ لَكُمْ قَدْ نَبَّأَنَا اللَّهُ مِنْ أَخْبَارِكُمْ وَسَيَرَى اللَّهُ عَمَلَكُمْ وَرَسُولُهُ الْآيَةَ

"তোমরা তাদের কাছে ফিরে আসলে তারা তোমাদের কাছে অজুহাত পেশ করবে, (হে নবী!) বল, মিথ্যা অজুহাত পেশ কর না, আমরা তোমাদেরকে কখনই বিশ্বাস করব না। আল্লাহ্ আমাদেরকে তোমাদের খবর জানিয়ে দিয়েছেন এবং আল্লাহ্ ও তাঁর রাসূল তোমাদের (সবার) কার্যকলাপ লক্ষ করবেন।" -৯ : ৯৪

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল وَكُنَّا أَيُّهَا الثَّلَاثَةُ الَّذِينَ خُلِّفُوا عَنِ الْأَمْرِ বাক্যে।

এটি কা'ব ইবনে মালিক রা.-এর ঘটনা সংক্রান্ত হাদীসের একটি অংশ। এ ঘটনা পূর্ণাঙ্গ আকারে মাগাযীতে তাবুক যুদ্ধের বিবরণে এসেছে।

بَاب يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا اتَّقُوا اللَّهَ وَكُونُوا مَعَ الصَّادِقِينَ

বুখারী ৬৭৬

**২৪১৬. অনুচ্ছেদঃ** আল্লাহ্ তা'আলার বাণী : "হে মু'মিনগণ! তোমরা আল্লাহকে ভয় কর এবং সত্যবাদীদের অন্তর্ভুক্ত হও।" -৯ : ১১৯, পারা ১১, রুকূ ৪

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ كَعْبِ بْنِ مَالِكٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ كَعْبِ بْنِ مَالِكٍ وَكَانَ قَائِدَ كَعْبِ بْنِ مَالِكٍ قَالَ سَمِعْتُ كَعْبَ بْنَ مَالِكٍ يُحَدِّثُ حِينَ تَخَلَّفَ عَنْ قِصَّةِ تَبُوكَ فَوَاللَّهِ مَا أَعْلَمُ أَحَدًا أَبْلَاهُ اللَّهُ فِي صِدْقِ الْحَدِيثِ أَحْسَنَ مِمَّا أَبْلَانِي مَا تَعَمَّدْتُ مُنْذُ ذَكَرْتُ ذَلِكَ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِلَى يَوْمِي هَذَا كَذِبًا وَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ عَلَى رَسُولِهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَقَدْ تَابَ اللَّهُ عَلَى النَّبِيِّ وَالْمُهَاجِرِينَ وَالْأَنْصَارِ إِلَى قَوْلِهِ وَكُونُوا مَعَ الصَّادِقِينَ.

২০১. ইয়াহইয়া ইব্‌নে বুকায়র র..... আবদুল্লাহ্ ইব্‌নে কা'ব ইব্‌নে মালিক র. . সূত্রে বর্ণিত, যিনি কা'ব ইব্‌নে মালিক (দৃষ্টিহীন হওয়ার পরে)-এর পথপ্রদর্শক হিসবে ছিলেন। তিনি (আবদুল্লাহ্) বলেন, আমি কা'ব ইব্‌নে মালিক রা. কে তাবুক যুদ্ধে যারা পশ্চাতে থেকে গিয়েছিলেন তাদের ঘটনা বলতে শুনেছি, তিনি বলেছেন, আল্লাহর কসম! হয়ত আল্লাহ্ (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে) সত্য কথা প্রকাশ করার কারণে অন্য কাউকে এত বড় নেয়ামত দান করেন নি যতটুকু আমাকে প্রদান করেছেন।

যখন আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে তাবুক যুদ্ধে না যাওয়ার সঠিক কারণ বর্ণনা করেছি তখন থেকে আজ পর্যন্ত (যে কোন ব্যাপারে) মিথ্যা বলার ইচ্ছাটুকু পর্যন্ত আমার হয়নি। শেষ পর্যন্ত আল্লাহ্ তা'আলা রাসূলল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ওপর এই আয়াত নাযিল করলেন, لَقَدْ تَابَ اللَّهُ عَلَى النَّبِيِّ وَالْمُهَاجِرِينَ وَالْأَنْصَارِ إِلَى قَوْلِهِ وَكُونُوا مَعَ الصَّادِقِينَ "আল্লাহ্ অনুগ্রহপরায়ণ হলেন নবীর প্রতি এবং মুহাজির ও আনসারীদের প্রতি ..... এবং সত্যবাদীদের সাথে থাকো।" -৯ : ১১৭-১১৮ ও ১১৯

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল উৎসারণ করা হয় এভাবে যে, হযরত কাব রা. থেকে আল্লাহ তা'আলা তার উত্তম সততার কারণে বিপদ দূর করেছেন ও তওবা কবুল করেছেন। যেমনটি হাদীসের মূলপাঠে আছে। আর আল্লাহ তা'আলা এ আয়াত নাযিল করেছেন ও মুমিনদের তাকওয়া ও সততার নির্দেশ দিয়েছেন। হাদীসটি কয়েকবার এসেছে।

بَاب قَوْلِهِ لَقَدْ جَاءَكُمْ رَسُولٌ مِنْ أَنْفُسِكُمْ عَزِيزٌ عَلَيْهِ مَا عَنِتُّمْ حَرِيصٌ عَلَيْكُمْ بِالْمُؤْمِنِينَ رَءُوفٌ رَحِيمٌ مِنْ الرَّأْفَةِ

**২৪১৭. অনুচ্ছেদ** আল্লাহ্ তা'আলার বাণী : "তোমাদের (মানবজাতির) মধ্য হতে তোমাদের কাছে এক রাসূল এসেছেন। তোমাদের যা বিপন্ন করে, তা তাঁর জন্য অতি কষ্টদায়ক। তিনি তোমাদের কল্যাণকামী, মু'মিনদের প্রতি দয়ার্দ্র ও পরম দয়ালু (যাতে তোমাদের উপকৃত হওয়া সহজ হয়)।" -৯ : ১২৮, পারা ১১, রুকূ ৫ বুখারী ৬৭৬

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي ابْنُ السَّبَّاقِ أَنَّ زَيْدَ بْنَ ثَابِتٍ الْأَنْصَارِيَّ رَضِيَ اللَّهُ عَنْهُ وَكَانَ مِمَّنْ يَكْتُبُ الْوَحْيَ قَالَ أَرْسَلَ إِلَيَّ أَبُو بَكْرٍ مَقْتَلَ أَهْلِ الْيَمَامَةِ وَعِنْدَهُ عُمَرُ فَقَالَ أَبُو بَكْرٍ إِنَّ عُمَرَ أَتَانِي فَقَالَ إِنَّ الْقَتْلَ قَدْ اسْتَحَرَّ يَوْمَ الْيَمَامَةِ بِالنَّاسِ وَإِنِّي أَخْشَى أَنْ يَسْتَحِرَّ الْقَتْلُ بِالْقُرَّاءِ فِي الْمَوَاطِنِ فَيَذْهَبَ كَثِيرٌ مِنْ الْقُرْآنِ إِلَّا أَنْ تَجْمَعُوهُ وَإِنِّي لَأَرَى أَنْ تَجْمَعَ الْقُرْآنَ قَالَ أَبُو بَكْرٍ قُلْتُ لِعُمَرَ كَيْفَ أَفْعَلُ شَيْئًا لَمْ يَفْعَلْهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ عُمَرُ هُوَ وَاللَّهِ خَيْرٌ فَلَمْ يَزَلْ عُمَرُ يُرَاجِعُنِي فِيهِ حَتَّى شَرَحَ اللَّهُ لِذَلِكَ صَدْرِي وَرَأَيْتُ الَّذِي رَأَى عُمَرُ قَالَ زَيْدُ بْنُ ثَابِتٍ وَعُمَرُ عِنْدَهُ

جَالِسٌ لَا يَتَكَلَّمُ فَقَالَ أَبُو بَكْرٍ إِنَّكَ رَجُلٌ شَابٌّ عَاقِلٌ وَلَا نَتَّهِمُكَ كُنْتَ تَكْتُبُ الْوَحْيَ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَتَتَبَّعْ الْقُرْآنَ فَاجْمَعْهُ فَوَاللَّهِ لَوْ كَلَّفَنِي نَقْلَ جَبَلٍ مِنْ الْجِبَالِ مَا كَانَ أَثْقَلَ عَلَيَّ مِمَّا أَمَرَنِي بِهِ مِنْ جَمْعِ الْقُرْآنِ قُلْتُ كَيْفَ تَفْعَلَانِ شَيْئًا لَمْ يَفْعَلْهُ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ أَبُو بَكْرٍ هُوَ وَاللَّهِ خَيْرٌ فَلَمْ أَزَلْ أُرَاجِعُهُ حَتَّى شَرَحَ اللَّهُ صَدْرِي لِلَّذِي شَرَحَ اللَّهُ لَهُ صَدْرَ أَبِي بَكْرٍ وَعُمَرَ فَقُمْتُ فَتَتَبَّعْتُ الْقُرْآنَ أَجْمَعُهُ مِنْ الرِّقَاعِ وَالْأَكْتَافِ وَالْعُسُبِ وَصُدُورِ الرِّجَالِ حَتَّى وَجَدْتُ مِنْ سُورَةِ التَّوْبَةِ آيَتَيْنِ مَعَ خُزَيْمَةَ الْأَنْصَارِيِّ لَمْ أَجِدْهُمَا مَعَ أَحَدٍ غَيْرِهِ لَقَدْ جَاءَكُمْ رَسُولٌ مِنْ أَنْفُسِكُمْ عَزِيزٌ عَلَيْهِ مَا عَنِتُّمْ حَرِيصٌ عَلَيْكُمْ إِلَى آخِرِهِمَا وَكَانَتْ الصُّحُفُ الَّتِي جُمِعَ فِيهَا الْقُرْآنُ عِنْدَ أَبِي بَكْرٍ حَتَّى تَوَفَّاهُ اللَّهُ ثُمَّ عِنْدَ عُمَرَ حَتَّى تَوَفَّاهُ اللَّهُ ثُمَّ عِنْدَ حَفْصَةَ بِنْتِ عُمَرَ تَابَعَهُ عُثْمَانُ بْنُ عُمَرَ وَاللَّيْثُ عَنْ يُونُسَ عَنْ ابْنِ شِهَابٍ وَقَالَ اللَّيْثُ حَدَّثَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ خَالِدٍ عَنْ ابْنِ شِهَابٍ وَقَالَ مَعَ أَبِي خُزَيْمَةَ الْأَنْصَارِيِّ وَقَالَ مُوسَى عَنْ إِبْرَاهِيمَ حَدَّثَنَا ابْنُ شِهَابٍ مَعَ أَبِي خُزَيْمَةَ وَتَابَعَهُ يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ عَنْ أَبِيهِ وَقَالَ أَبُو ثَابِتٍ حَدَّثَنَا إِبْرَاهِيمُ وَقَالَ مَعَ خُزَيْمَةَ أَوْ أَبِي خُزَيْمَةَ

২০২. আবুল ইয়ামান র..... যায়দ ইব্‌নে সাবিত রা. সূত্রে বর্ণিত যিনি ওহী লেখকদের মধ্যে একজন ছিলেন, তিনি বলেন, আবু বকর রা. (তার খিলাফতের সময়) এক ব্যক্তিকে আমার কাছে পাঠালেন। এ সময় ইয়ামামার যুদ্ধ চলছিল। (আমি তার কাছে চলে আসলাম) তখন তার কাছে উমর রা. বসা ছিলেন। তিনি [ আবু বকর রা. আমাকে] বললেন,উমর রা. আমার কাছে এসে বললেন, যে ইয়ামামার যুদ্ধ তীব্র গতিতে চলছে, মুসলমানদের শাহাদত ঘটছে প্রচুর। আমার ভয় হচ্ছে, কুরআনের অভিজ্ঞগণ (হাফিজগণ কাফেরদের বিরুদ্ধে) ইয়ামামার যুদ্ধে শহীদ হয়ে যান কিনা! যদি আপনারা তা সংরক্ষণের ব্যবস্থা না করেন তবে কুরআনের অনেক অংশ বিনষ্ট হয়ে যেতে পারে এবং কুরআনকে একত্রিত সংরক্ষণ করা ভাল মনে করি। আবু বকর রা. বলেন, আমি উমর রা. - কে বললাম, আমি এ কাজ কিভাবে করতে পারি, যা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম করে যাননি। কিন্তু উমর রা. বললেন, আল্লাহর কসম! এটা কল্যাণকর হবে। উমর রা. তাঁর এ কথার পুনরুক্তি করতে থাকেন, শেষ পর্যন্ত আল্লাহ্ তা'আলা একাজ করার জন্য আমার বক্ষকে উন্মুক্ত করে দেন। (অর্থাৎ, এর প্রয়োজনীয়তা উপলব্ধি করতে সক্ষম হই) এবং শেষ পর্যন্ত (এ ব্যাপারে) আমার অভিমত উমর রা. -এর মতই হয়ে যায়। যায়দ ইব্‌নে সাবিত রা. বলেন, উমর রা. সেখানে (অর্থাৎ, হযরত আবু বকর রা. এর নিকট) নীরবে বসা ছিলেন, কোন কথা বলছিলেন না। এরপর আবু বকর রা. আমাকে বললেন, দেখ, তুমি যুবক এবং জ্ঞানী ব্যক্তি। আমরা তোমার প্রতি কোনরূপ বিরূপ (মিথ্যা বা বিস্মৃতির) ধারণা পোষণ করি না। কেননা, তুমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সময়ে ওহী লিপিবদ্ধ করতে। সুতরাং তুমি কুরআনের আয়াত (বিভিন্ন পাণ্ডুলিপি থেকে) সংগ্রহ করে একত্রিত কর। কসম তিনি কুরআন একত্রিত করার যে নির্দেশ আমাকে দিলেন সেটি আমার কাছে এত ভারী মনে হল যে, তিনি যদি কোন একটি পাহাড় স্থানান্তরিত করতে নির্দেশ দিতেন তাও আমার কাছে এরূপ ভারী মনে হত না।

আমি বললাম, যে কাজটি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম করে যাননি, সে কাজটি আপনারা (অর্থাৎ, আবু বকর ও উমর রা.) কিভাবে করবেন? এরপর আবু বকর রা. বললেন, আল্লাহর কসম! এ কাজ করাটাই কল্যাণকর হবে। এরপর আমিও আমার কথায় অটল থেকে বারবার জোর দিতে লাগলাম। পরিশেষে আল্লাহ্ যেটা উপলব্ধি করার জন্য আবু বকর রা. ও উমর রা. -এর বক্ষকে উন্মুক্ত করে দিয়েছিলেন, আমার বক্ষকেও তা উপলব্ধি করার জন্য উন্মুক্ত করে দিলেন। (অর্থাৎ, এর প্রয়োজনীয়তা তাদের ন্যায় আমিও অনুভব করলাম)। এরপর আমি কুরআন সংগ্রহে লেগে গেলাম এবং হাড়, চামড়া, খেজুর ডাল ও ছাল- বাকল থেকে (যেগুলোতে সে যুগে কুরআন মজীদ লিপিবদ্ধ ছিল) এবং (যারা হাফিজ ছিলেন সেসব) মানুষের বক্ষস্থল (অর্থাৎ, মুখস্থ) থেকে সহযোগিতা নিলাম। কিন্তু সূরা তাওবার দুটি আয়াত হযরত খুযায়মার নিকট পেলাম, যা অন্য কারও কাছ থেকে সংগ্রহ করতে পারিনি। সে (আয়াতদ্বয়) হল- لَقَدْ جَاءَكُمْ رَسُولٌ مِنْ أَنْفُسِكُمْ عَزِيزٌ عَلَيْهِ مَا عَنِتُّمْ حَرِيصٌ عَلَيْكُمْ إِلَى آخِرِهِمَا এরপর এ সংকলিত কুরআন আবু বকর রা. -এর ইন্তি

কাল পর্যন্ত তাঁর কাছেই জমা ছিল। তারপর (আবু বকর) উমর রা. -এর কাছে এল। তাঁর ইন্তিকাল পর্যন্ত এটি তাঁর কাছেই জমা ছিল। তারপর এটি (উম্মুল মুমিনীন) হাফসা বিনতে উমর রা. -এর কাছে এল। উসমান এবং লাইস র. مَعَ أَبِي خُزَيْمَةَ الْأَنْصَارِيِّ শব্দের বর্ণনায় শু'আইব-এর অনুসরণ করেছেন।

অন্য এক সনদেও ইব্‌নে শিহাব থেকে এ হাদীস বর্ণিত হয়েছে। তাতে খুযায়মার স্থলে আবু খুযায়মা আন্‌সারী বলা হয়েছে। মূসা-এর সনদে

حَدَّثَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ خَالِد عَنْ ابْنِ شِهَاب وَقَالَ مَعَ أَبِي -এর স্থলে- عَنْ إِبْرَاهِيمَ حَدَّثَنَا ابْنُ شِهَاب مَعَ أَبِي خُزَيْمَةَ এবং আবু খুযায়মা বলা হয়েছে। ইয়াকুব ইব্‌নে ইবরাহীম এর অনুসরণ করেছেন। خُزَيْمَةَ الْأَنْصَارِيِّ

অন্য এক সনদে আবু সাবিত র.عَنْ إِبْرَاهِيمَ -এর পরিবর্তে حَدَّثَنَا إِبْرَاهِيمُ বলেছেন এবং খুযায়মা অথবা আবু খুযায়মা নিয়ে সন্দেহ আছে।

আয়াতটির অর্থ : "এরপর তারা যদি মুখ ফিরিয়ে নেয় তবে আপনি বলে দিন, আমার জন্য আল্লাহই যথেষ্ট। তিনি ছাড়া আর কোন ইলাহ্ নেই। আমি তাঁরই উপর নির্ভর করি এবং তিনি মহা আরশের অধিপতি।"

تَابَعَهُ عُثْمَانُ بْنُ عُمَرَ : এ রেওয়ায়াতে উসমান ইবনে উমর এবং লাইছ ইবনে সাদ ইউনুস– ইবনে শিহাব সূত্রে শুআইবের মুতাবাআত করেছেন।

وَقَالَ اللَّيْثُ : লাইছ ইবনে সাদ বলেন, আমাকে আবদুর রহমান ইবনে খালিদ বর্ণনা করেছেন, তিনি বর্ণনা করেছেন ইবনে শিহাব থেকে (অর্থাৎ, লাইছ ইবনে সাদ স্বীয় দু'শায়খ তথা ইউনুস ইবনে ইয়াযীদ ও আবদুর রহমান ইবনে খালিদ থেকে বর্ণনা করেছেন।

وَقَالَ مَعَ أَبِي خُزَيْمَةَ الْأَنْصَارِيِّ : যখন সূরা বারাআতের শেষ দুটি আয়াত আবু খুযায়মা আনসারী রা.-এর নিকট ছিল। অর্থাৎ, 'খুযায়মা' শব্দের পরিবর্তে বলেছেন 'আবু খুযায়মা'।

وَقَالَ مُوسَى : মূসা ইবনে ইসমাঈল ইবরাহীম ইবনে সাদ থেকে বর্ণনা করেছেন। তিনি বলেছেন, আমাদের নিকট বলেছেন ইবনে শিহাব র.। এ রেওয়ায়াতে ও খুযায়মার পরিবর্তে আছে ইবনে খুযায়মা।

وَتَابَعَهُ يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ : এ মূসার মুতাবাআত করেছেন ইবরাহীম ইবনে ইয়াকূব র. স্বীয় পিতা ইবরাহীম ইবনে সাদ থেকে।

وَقَالَ أَبُو ثَابِت : আবু সাবিত মুহাম্মদ ইবনে উবায়দুল্লাহ আলমাদানী র. বলেছেন, আমাদের নিকট বর্ণনা করেছেন ইবরাহীম। আর তিনি বলেছেন- مَعَ خُزَيْمَةَ أَوْ أَبِي خُزَيْمَةَ : তথা এ রেওয়ায়াতে আছে সন্দেহের সাথে যে খুযায়মা বলেছেন, না আবু খুযায়মা বলেছেন।

সারকথা, ইবরাহীম ইবনে সাদের শিষ্যগণ মতবিরোধ করেছেন। তাদের কেউ কেউ বলেছেন مَعَ أَبِي خُزَيْمَةَ আর কেউ কেউ বলেছেন مَعَ خُزَيْمَةَ। আর কেউ কেউ সংশয় সহকারে مَعَ خُزَيْمَةَ أَوْ أَبِي خُزَيْمَةَ বর্ণনা করেছেন। মূসা ইবনে ইসমাঈল বলেছেন, তাওবার আয়াত ছিল আবু খুযায়মা রা. এর কাছে। আর আহযাবের আয়াত ছিল খুযায়মা রা.– এর নিকট।–উমদা

হাফিজ ইবনে হাজার র.-এর উক্তি অনুযায়ী তাহকীক হল এই যে, তাওবার আয়াত ছিল আবু খুযায়মার নিকট (উপনাম সহকারে) আর আহযাবের আয়াত ছিল খুযায়মার কাছে।– কাসতাল্লানী : ৮/৪৫২

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ৭৫৪ পৃষ্ঠায় ফাযায়েলুল কুরআনে আসবে। এটি বর্ণনা করেছেন। ইমাম তিরমিযী র. ইমাম নাসাঈ র. বর্ণনা করেছেন ফাযায়েলুল কুরআন। কুরআন মজীদ সংকলন সংক্রান্ত বিস্তারিত আলোচনা ফাযায়েলুল কুরআনে ইনশাআল্লাহ আসবে।

# سُورَةُ يُونُسَ

بسم الله الرحمن الرحيم

## সূরা ইউনুস

আয়াত ১০৯, রুকূ ১১, মক্কী

بَاب وَقَالَ ابْنُ عَبَّاسٍ فَاخْتَلَطَ بِهِ نَبَاتُ الْأَرْضِ فَنَبَتَ بِالْمَاءِ مِنْ كُلِّ لَوْنٍ وَ قَالُوا اتَّخَذَ اللَّهُ وَلَدًا سُبْحَانَهُ هُوَ الْغَنِيُّ وَقَالَ زَيْدُ بْنُ أَسْلَمَ أَنَّ لَهُمْ قَدَمَ صِدْقٍ مُحَمَّدٌ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَالَ مُجَاهِدٌ خَيْرٌ يُقَالُ تِلْكَ آيَاتُ يَعْنِي هَذِهِ أَعْلَامُ الْقُرْآنِ وَمِثْلُهُ حَتَّى إِذَا كُنْتُمْ فِي الْفُلْكِ وَجَرَيْنَ بِهِمْ الْمَعْنَى بِكُمْ يُقَالُ دَعْوَاهُمْ دُعَاؤُهُمْ أُحِيطَ بِهِمْ دَنَوْا مِنْ الْهَلَكَةِ أَحَاطَتْ بِهِ خَطِيئَتُهُ فَاتَّبَعَهُمْ وَأَتْبَعَهُمْ وَاحِدٌ عَدْوًا مِنْ الْعُدْوَانِ وَقَالَ مُجَاهِدٌ وَلَوْ يُعَجِّلُ اللَّهُ لِلنَّاسِ الشَّرَّ اسْتِعْجَالَهُمْ بِالْخَيْرِ قَوْلُ الْإِنْسَانِ لِوَلَدِهِ وَمَالِهِ إِذَا غَضِبَ اللَّهُمَّ لَا تُبَارِكْ فِيهِ وَالْعَنْهُ لَقُضِيَ إِلَيْهِمْ أَجَلُهُمْ لَأُهْلِكَ مَنْ دُعِيَ عَلَيْهِ وَلَأَمَاتَهُ لِلَّذِينَ أَحْسَنُوا الْحُسْنَى مِثْلُهَا حُسْنَى وَزِيَادَةٌ مَغْفِرَةٌ وَرِضْوَانٌ وَقَالَ غَيْرُهُ النَّظَرُ إِلَى وَجْهِهِ الْكِبْرِيَاءُ الْمُلْكُ

ইবনে আব্বাস রা. বলেন, فَاخْتَلَطَ بِهِ نَبَاتُ الْأَرْضِ অর্থাৎ, বৃষ্টির দ্বারা ভূ-পৃষ্ঠে বিভিন্ন প্রকারের উদ্ভিদ উদ্‌গত হয় আল্লাহ্ তা'আলার বাণী : وَ قَالُوا اتَّخَذَ اللَّهُ وَلَدًا سُبْحَانَهُ هُوَ الْغَنِيُّ - "তারা বলে আল্লাহ্ সন্তান গ্রহণ করেছেন। তিনি মহান পবিত্র। তিনি অভাবমুক্ত।"-১০ : ৬৮

যায়দ ইব্‌নে আসলাম র. বলেন أَنَّ لَهُمْ قَدَمَ صِدْقٍ দ্বারা মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে বোঝানো হয়েছে। মুজাহিদ বলেন, خَيْرٌ এর অর্থ কল্যাণ। تِلْكَ آيَاتُ এগুলো কুরআনের নিদর্শন ও অনুরূপ,

এখানে حَتَّى إِذَا كُنْتُمْ فِي الْفُلْكِ وَجَرَيْنَ بِهِمْ : بِهِمْ দ্বারা بِكُمْ (তোমাদের নিয়ে) উদ্দেশ্য, دَعْوَاهُمْ অর্থ তাদের দোয়া। أُحِيطَ بِهِمْ - দ্বারা ধ্বংসের নিকট পৌঁছল। أَحَاطَتْ بِهِ خَطِيئَتُهُ- গুনাহ্ তাদের বেষ্টন করে ফেলেছে। فَاتَّبَعَهُمْ وَأَتْبَعَهُمْ সমপর্যায়ের ( তাদের পশ্চাদ্ধাবন করল।) عَدْوًا এখানে সীমালংঘন অর্থে। মুজাহিদ র. বলেন,

وَلَوْ يُعَجِّلُ اللَّهُ لِلنَّاسِ الشَّرَّ اسْتِعْجَالَهُمْ بِالْخَيْرِ : দ্বারা মানুষের সেই উক্তিকে বোঝানো হয়েছে, যখন সে রাগান্বিত হয়ে নিজ নিজ সন্তান-সন্ততি ও ধন-সম্পদ সম্পর্কে বলে, হে আল্লাহ্! এতে বরকত দিওনা, এর ওপর লা'নত কর। لَقُضِيَ إِلَيْهِمْ أَجَلُهُمْ - যার প্রতি বদদোয়া করা হয়েছে, তাকে ধ্বংস করে দিতেন এবং তাকে মেরে ফেলতেন। لِلَّذِينَ أَحْسَنُوا الْحُسْنَى - যারা মঙ্গলকর কাজ করে তাদের জন্যই রয়েছে মঙ্গল এবং আরো অধিক। وَزِيَادَةٌ এবং অতিরিক্ত অর্থাৎ, ক্ষমা। অন্যরা বলেন আল্লাহর দীদার। الْكِبْرِيَاءُ - রাজত্ব।

# سُورَةُ يُونُسَ
# সূরা ইউনুস

আমাদের ভারতীয় কপিগুলোতে سُورَةُ يُونُسَ এরপর بسم الله الرحمن الرحيم আছে। আল্লামা আইনী র. বলেছেন, আবু যরের রেওয়ায়াতে سُورَةُ يُونُسَ এরপর بسم الله الرحمن الرحيمআছে। কিন্তু বুখারীর বেশির ভাগ ব্যাখ্যাগ্রন্থে যেমন উমদাতুল কারী, কাসতাল্লানী, তাইসীরুল বারী এবং ফাতহুল বারী সবগুলোতে بسم الله الرحمن الرحيم (বিসমিল্লাহ) আগে سُورَةُ يُونُسَ পরে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ فَاخْتَلَطَ بِهِ نَبَاتُ الْأَرْضِ فَنَبَتَ بِالْمَاءِ مِنْ كُلِّ لَوْنٍ : হযরত ইবনে আব্বাস রা. বলেন, فَاخْتَلَطَ (فَاخْتَلَطَ بِهِ نَبَاتُ الْأَرْضِ আয়াতে) অর্থ হল বৃষ্টি বর্ষণের ফলে ভূমি থেকে সর্বপ্রকার সবুজ উদ্ভিদ উৎপন্ন হয়েছে।

এতে ইঙ্গিত হল إِنَّمَا مَثَلُ الْحَيَاةِ الدُّنْيَا كَمَاءٍ أَنْزَلْنَاهُ مِنَ السَّمَاءِ فَاخْتَلَطَ بِهِ نَبَاتُ الْأَرْضِ مِمَّا يَأْكُلُ النَّاسُ وَالْأَنْعَامُ আয়াতের দিকে।

"বস্তুত পার্থিব জীবনের দৃষ্টান্ত এরূপ : যেমন আমি আকাশ থেকে বৃষ্টি বর্ষণ করি যদ্বারা ভূমিজ উদ্ভিদ ঘন সন্নিবিষ্ট হয়ে উদগত হয়, যা হতে মানুষ ও জীবজন্তু আহার করে।"– সূরা ইউনূস : ২৪, পারা ১১, রুকূ ৮।

**ব্যাখ্যা :** আল্লামা আইনী র. বলেন, فَاخْتَلَطَ بِهِ (نَبَاتُ الْأَرْضِ) فَنَبَتَ بِالْمَاءِ مِنْ كُلِّ لَوْنٍ ফলে পানি দ্বারা সর্বপ্রকার উদ্ভিদ উৎপন্ন হয়। সর্বপ্রকার মানে যেগুলো মানুষ (ও জীবজন্তু) খায় যেমন– গম, যব এবং ভূমিতে উৎপন্ন অন্যান্য শষ্যদানা।

এ তালীকটিকে আল্লামা ইবনে জারীর র. ইবনে জুরাইজ– আতা- ইবনে আব্বাস রা. সূত্রে মুত্তাসিল আকারে বর্ণনা করেছেন।

وَ قَالُوا اتَّخَذَ اللَّهُ وَلَدًا سُبْحَانَهُ هُوَ الْغَنِيُّ : শিরোনামটি হুবহু কুরআনের আয়াতই।

"তারা (খৃষ্টানরা) বলেছে, আল্লাহ (নাউযুবিল্লাহ) একটি সন্তান বানিয়ে রেখেছেন। সুবহানাল্লাহ– পবিত্রতা আল্লাহর! (কত মারাত্মক কথাই না বলেছে!) তিনি তো অমুখাপেক্ষী। (অর্থাৎ, আল্লাহ তা'আলা স্ত্রী-সন্তান থেকে পবিত্র।) গোটা সৃষ্টিই তার মখলুক ও মালিকানা।" -পারা ১১, রুকূ ১২

ইমাম বুখারী র. এ অনুচ্ছেদে কোন হাদীস বর্ণনা করেন নি।

وَقَالَ زَيْدُ بْنُ أَسْلَمَ أَنَّ لَهُمْ قَدَمَ صِدْقٍ مُحَمَّدٌ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَالَ مُجَاهِدٌ خَيْرٌ : যায়দ ইবনে আসলাম বলেন, قَدَمَ صِدْقٍ দ্বারা উদ্দেশ্য হযরত মহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। মুজাহিদ বলেন, উদ্দেশ্য হল কল্যাণ।

ইঙ্গিত হল وَبَشِّرِ الَّذِينَ آمَنُوا أَنَّ لَهُمْ قَدَمَ صِدْقٍ عِنْدَ رَبِّهِمْ : আয়াতের দিকে। "আপনি ঈমানদারদের সুসংবাদ শুনান যে, তাদের জন্য রয়েছে তাদের রবের নিকট উঁচু মরতবা।" -পারা ১১, রুকূ ৫

**ব্যাখ্যাঃ** যায়েদ ইবনে আসলাম উমর ইবনে খাত্তাব রা.-এর মুক্ত দাস আবু উসামা বলেন, আয়াতে কারীমায় قَدَمَ صِدْقٍ (সত্য কদম) দ্বারা উদ্দেশ্য রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যিনি তাদের জন্য সুপারিশ করবেন।

وَقَالَ مُجَاهِدٌ خَيْرٌ : ইমামুত তাফসীর মুজাহিদ র. বলেন, قَدَمَ صِدْقٍ দ্বারা উদ্দেশ্য কল্যাণ, নেক আমল, যা উঁচু মরতবার মাধ্যম ও কারণ।

الر تِلْكَ : يُقَالُ تِلْكَ آيَاتُ يَعْنِي هَذِه أَعْلَامُ الْقُرْآنِ وَمِثْلُهُ حَتَّى إِذَا كُنْتُمْ فِي الْفُلْكِ وَجَرَيْنَ بِهِمْ الْمَعْنَى بِكُمْ ইঙ্গিত হল آيَاتُ الْكِتَابِ الْحَكِيمِ আয়াতের দিকে। 'এগুলো (আসন্ন আয়াতগুলো) হিকমতপূর্ণ বা প্রজ্ঞাপূর্ণ কিতাবের আয়াত।" -পারা ১১, রুকূ ৬

তিনি বলেন, يُقَالُ تِلْكَ آيَاتُ : বলা হয় অর্থাৎ, ইমাম আবু উবায়দা র. বলেছেন, উক্ত আয়াতে تِلْكَ মানে هَذِه। একথা বলা উদ্দেশ্য যে, تِلْكَ শব্দ যেটি অনুপস্থিত জিনিসের দিকে ইঙ্গিত করার জন্য ব্যবহৃত হয় সেটি এখানে উপস্থিত বুঝানোর জন্য ব্যবহৃত। এদিকেই ইঙ্গিত করেছেন هَذِه দ্বারা। আর الكتاب দ্বারা উদ্দেশ্য হল কুরআন শরীফ। অর্থাৎ, এগুলো কুরআনের নিদর্শনাবলী।

وَمِثْلُهُ حَتَّى إِذَا كُنْتُمْ فِي الْفُلْكِ وَجَرَيْنَ بِهِمْ الْمَعْنَى بِكُمْ অর্থাৎ, এ حَتَّى إِذَا كُنْتُمْ فِي الْفُلْكِ وَجَرَيْنَ بِهِمْ এরই উদাহরণ আয়াতে بِهِمْ দ্বারা উদ্দেশ্য হল بِكُمْ। এর মানে সূরা ইউনুসের উপরোক্ত আয়াতে অনুপস্থিতের জন্য ব্যবহৃত تلك শব্দটি দ্বারা উদ্দেশ্য উপস্থিত লোকজন।

يُقَالُ دَعْوَاهُمْ دُعَاؤُهُمْ : ইঙ্গিত হল دَعْوَاهُمْ فِيهَا سُبْحَانَكَ اللَّهُمَّ আয়াতের দিকে। -পারা ১১, রুকূ ৬ এ আয়াতে دَعْوَاهُمْ অর্থ তাদের দোয়া। অর্থাৎ, তাদের দোয়া হবে سُبْحَانَكَ اللَّهُمَّ

أُحِيطَ بِهِمْ دَنَوْا مِنَ الْهَلَكَةِ أَحَاطَتْ بِهِ خَطِيئَتُهُ : ইঙ্গিত হল وَظَنُّوا أَنَّهُمْ أُحِيطَ بِهِمْ আয়াতের দিকে। -পারা ১১, রুকূ ৮ তারা মনে করেছেন মন্দভাবে তাদের ঘিরে ফেলা হয়েছে। আবু উবায়দা أُحِيطَ بِهِمْ তাফসীর করেন دَنَوْا مِنَ الْهَلَكَةِ দ্বারা। অর্থাৎ, তারা ধ্বংসের নিকটবর্তী হয়ে গেছে। শত্রু ঘিরে ধরে। উদ্দেশ্য হল, শত্রু কর্তৃক বেষ্টিত হওয়া ধ্বংসের কারণ। এমনিভাবে চতুর্দিক থেকে গোনাহ কর্তৃক পরিবেষ্টন ও বরবাদ হওয়ার কারণ। دَنَوْا শব্দটিকে মাজহুল পড়াও জায়েয আছে। এটি মূলত دنيوا ইয়ার পেশ স্থানান্তর করে পূর্বের নূনে দেয়া হয়েছে। দু সাকিন একত্রিত হওয়ার কারণে ইয়াকে উহ্য করে দেয়া হয়েছে।

فَاتَّبَعَهُمْ وَأَتْبَعَهُمْ وَاحِدٌ : ইঙ্গিত হল وَجَاوَزْنَا بِبَنِي إِسْرَائِيلَ الْبَحْرَ فَأَتْبَعَهُمْ فِرْعَوْنُ وَجُنُودُهُ بَغْيًا وَعَدْوًا আয়াতের দিকে। বুখারী- ৬৭৭

"আর আমি বনী ইসরাঈলকে সমুদ্র পার করেছি। ফিরআউন ও তার বাহিনী তাদের পিছু ধাওয়া করেছে দুষ্টমী ও জুলুমের ইচ্ছায়।"-পারা ১১, রুকূ ১৪

তিনি বলেন, উপরোক্ত আয়াতে اتَّبَعَهُمْ হামযার নিচে যের, তায়ের উপর তাশদীদ, বাবে ইফতি'আল থেকে। এটি হাসানের কিরাআত। আর أَتْبَعَهُمْ হামযার উপর যবর তা সাকিন। সংখ্যাগরিষ্ঠের প্রসিদ্ধ কিরাআত। উভয়টির অর্থ এক।

عَدْوًا مِنَ الْعُدْوَانِ : উপরোক্ত আয়াতের দিকে ইঙ্গিত। عَدْوًا শব্দটি عُدْوَان থেকে গৃহীত। এর অর্থ হল সীমালংঘন ও জুলুম।

وَقَالَ مُجَاهِدٌ وَلَوْ يُعَجِّلُ اللَّهُ لِلنَّاسِ الشَّرَّ اسْتِعْجَالَهُمْ بِالْخَيْرِ قَوْلُ الْإِنْسَانِ لِوَلَدِهِ وَمَالِهِ إِذَا غَضِبَ اللَّهُمَّ لَا تُبَارِكْ فِيهِ وَالْعَنْهُ لَقُضِيَ إِلَيْهِمْ أَجَلُهُمْ لَأُهْلِكَ مَنْ دُعِيَ عَلَيْهِ وَلَأَمَاتَهُ ইঙ্গিত হল ولو يعجل الله الخ আয়াতের দিকে। -পারা ১১, রুকূ ৭

ইমাম মুজাহিদ র. এ আয়াতের তাফসীর করেন যে, এর দ্বারা উদ্দেশ্য হল ক্রোধের সময় মানুষের স্বীয় সন্তান সন্ততি ও ধন-সম্পদ সম্পর্কে বলা হে আল্লাহ! তুমি তাতে বরকত দিও না, তাকে তোমার রহমত থেকে দূর কর (কোন কোন সময় তাদের এ বদ দোয়া লাগে না)। কারণ, তাদের তাকদীরের ফয়সালা আগেই হয়ে গেছে। যদি আল্লাহ তা'আলা তাদের (তাদের তরা অনুযায়ী) অনিষ্ট ও লোকসান পৌঁছাতেন যত তাড়াতাড়ি তারা কল্যাণ পৌঁছা কামনা করে তাহলে তাদের জীবনকাল খতম করে দেয়া হত। অর্থাৎ, যাদের বিরুদ্ধে বদ দোয়া করা হয় তারা ধ্বংস হয়ে যেত, আল্লাহ তাদের মৃত্যু দান করতেন।

لِلَّذِينَ أَحْسَنُوا الْحُسْنَى الخ : ইঙ্গিত হল لِلَّذِينَ أَحْسَنُوا الْحُسْنَى مِثْلُهَا حُسْنَى وَزِيَادَةٌ مَغْفِرَةٌ وَرِضْوَانٌ আয়াতের দিকে। - পারা ১১, রুকূ ৮ 'যারা নেক কাজ করেছে (ঈমান এনেছে) তাদের জন্য রয়েছে সৌন্দর্য (জান্নাত) এবং অতিরিক্ত জিনিস (অর্থাৎ, আল্লাহর দর্শনও) আর তাদের চেহারায় না (চিন্তার) ছাপ থাকবে, না অপমানের।

তিনি বলেন, উপরোক্ত আয়াতে زِيَادَةٌ দ্বারা উদ্দেশ্য মুজাহিদের উক্তি অনুযায়ী মাগফিরাত ও আল্লাহর সন্তুষ্টি।

وَقَالَ غَيْرُهُ النَّظَرُ إِلَى وَجْهِهِ : তিনি ব্যতীত অন্য কেউ (অর্থাৎ, আবু কাতাদা) বলেছেন, زِيَادَةٌ দ্বারা উদ্দেশ্য হল আল্লাহ তা'আলার দর্শন।

الْكِبْرِيَاءُ الْمُلْكُ : ইঙ্গিত হল وَتَكُونَ لَكُمَا الْكِبْرِيَاءُ فِي الْأَرْضِ وَمَا نَحْنُ لَكُمَا بِمُؤْمِنِينَ আয়াতের দিকে। "(এজন্য আমাদের নিকট এসেছ, যাতে পৃথিবীতে তোমাদের রাজত্ব অর্জিত হয়। আমরা তোমাদের প্রতি বিশ্বাসী নই।" -পারা ১১, রুকূ ১২

তিনি বলেন, আয়াতে الْكِبْرِيَاءُ এর অর্থ হল রাজত্ব, নেতৃত্ব।

## بَاب وَجَاوَزْنَا بِبَنِي إِسْرَائِيلَ الْبَحْرَ فَأَتْبَعَهُمْ فِرْعَوْنُ وَجُنُودُهُ بَغْيًا وَعَدْوًا حَتَّى إِذَا أَدْرَكَهُ الْغَرَقُ قَالَ آمَنْتُ أَنَّهُ لَا إِلَهَ إِلَّا الَّذِي آمَنَتْ بِهِ بَنُو إِسْرَائِيلَ وَأَنَا مِنْ الْمُسْلِمِينَ نُنَجِّيكَ نُلْقِيكَ عَلَى نَجْوَةٍ مِنْ الْأَرْضِ وَهُوَ النَّشَزُ الْمَكَانُ الْمُرْتَفِعُ

**২৪১৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি বনী ইসরাঈলকে সমুদ্র পার করালাম এবং ফিরআউন ও তার সেনাবাহিনী ঔদ্ধত্য সহকারে সীমালংঘনের (উদ্দেশে) তাদের পশ্চাদ্ধাবন করল। পরিশেষে যখন সে নিমজ্জমান হল তখন সে বলল, আমি বিশ্বাস করলাম, যার প্রতি বনী ইসরাঈল বিশ্বাস করেছে এবং আমি আত্মসমর্পণকারীদের অন্তর্ভুক্ত।"-১০ : ৯০ نُنَجِّيكَ – আমি তোমাকে জমিনের উঁচু স্থানে ফেলে রাখব। نَجْوَةٍ - এর অর্থ উচ্চ স্থান।

**ফিরআউন ও লোহিত সাগর**

হযরত মূসা আ. ছয় লাখের বেশি বনী ইসরাঈল নিয়ে সূর্যোদয় কালে মিসর থেকে বেরিয়ে পড়েন। ফিরআউন এ সংবাদ জানতে পায়। ফলে সে এক দুর্ধর্ষ সৈন্য বাহিনী নিয়ে পশ্চাৎ ধাওয়া করে।

ইবনে মারদওয়াইহ হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেন যে, ফিরআউনের সাথে ৭০ জন কমান্ডার ছিল, প্রত্যেক কমান্ডারের অধীনে ছিল ৭০ হাজার সৈন্য। বনী ইসরাঈল যখন লোহিত সাগরের (আরবীতে বাহরে কুলযুম তথা মিসর ও মক্কার মধ্যবর্তী স্থানে অবস্থিত সমুদ্র) তীরে পৌঁছে তখন ফিরআউন বাহিনী আসছিল। মূসা আ. বললেন كلا ان معي ربي سيهدين (কখনো নয়, নিশ্চয়ই আমার সাথে আছেন আমার রব) তিনি আমাকে দিক নির্দেশনা দিবেন। এ বলে তিনি বনী ইসরাঈলকে সান্তনা দিলেন এবং আল্লাহর হুকুমে সমুদ্রে লাঠি মারেন। সমুদ্রের পানি এদিক-ওদিক থেমে গেল। মধ্যখানে আল্লাহ তৈরি করে দিলেন ১২টি শুষ্ক রাস্তা। তারা সবাই পার হল। এদিকে ফিরআউন সৈন্য বাহিনী নিয়ে সমুদ্রের তীরে পৌঁছে গেল। শুষ্ক রাস্তা দেখে সবাই তাতে ঘোড়া নামিয়ে দিল। এক এক করে গোটা সৈন্য বাহিনী যখন মধ্যখানে পৌঁছে, তখন পানির প্রতি মিলে যাওয়ার নির্দেশ এল। তৎক্ষণাৎ পানির স্তরগুলো মিলে গেল। গোটা সৈন্য বাহিনী রসদপত্রসহ তরঙ্গে ডুবল। ফিরআউন দেখল, এখন তো ডুবে যাচ্ছি, তাই ভীত-বিহ্বল হয়ে ঈমান ও ইসলামের শব্দ মুখে আনল। হয়ত বনী ইসরাঈলের খোদা ঈমানের শব্দ শুনে সমুদ্রের পানি থেকে মুক্তি দিবেন। আল্লাহ তা'আলা ইরশাদ করলেন, الان وقد عصيت قبل অর্থাৎ, সারা জীবন বিরোধিতা করে গোমরাহী আর দুষ্টামী ছড়াচ্ছিলে আর এখন আযাব দেখে ঈমান এনেছ? এমন সময়ের ঈমান গ্রহণযোগ্য নয়। মৃত্যুগরগরার সময় ঈমান ধর্তব্য হয় না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ তা'আলা বান্দার তওবা কবুল করতে থাকেন যতক্ষণ না মৃত্যু গরগরার সময় আসে।– তিরমিযী।

فَالْيَوْمَ نُنَجِّيكَ بِبَدَنِكَ لِتَكُونَ لِمَنْ خَلْفَكَ : نُنَجِّيكَ نُلْقِيكَ عَلَى نَجْوَةٍ مِنَ الْأَرْضِ وَهُوَ النَّشَزُ الْمَكَانُ الْمُرْتَفِعُ ইঙ্গিত হল আয়াতের দিকে। -পারা ১১ রুকূ ১৪

আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, "আজ আমি তোমার দেহটি (ফিরআউনের মৃতদেহটি পানিতে সমুদ্রতলে অবস্থান থেকে) উঁচু ভূমিতে নিক্ষেপ করব, (রক্ষা করব,) যাতে তুমি তোমার পরবর্তীদের জন্য নিদর্শন হয়ে থাক।" -১১ : ৯২ কয়েক বছর পূর্বে ফিরআউনের মৃতদেহ থিবিসের একটি পিরামিড হতে উদ্ধার করা হয়। বর্তমানে সকলের দেখার জন্য কায়রোর জাতীয় যাদুঘরে রক্ষিত আছে।- নোমান আহমদ উফিয়া আনহু

তিনি বলেন, উপরোক্ত আয়াতে نُنَجِّيكَ এর অর্থ হল, আমি তোমাকে জমিনের নাজওয়া তথা উঁচু ভূমিতে নিক্ষেপ করব, যাকে সবাই দেখবে এবং উপদেশ গ্রহণ করবে।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنِ ابْنِ عَبَّاسٍ قَالَ قَدِمَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْمَدِينَةَ وَالْيَهُودُ تَصُومُ عَاشُورَاءَ فَقَالُوا هَذَا يَوْمٌ ظَهَرَ فِيهِ مُوسَى عَلَى فِرْعَوْنَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِأَصْحَابِهِ أَنْتُمْ أَحَقُّ بِمُوسَى مِنْهُمْ فَصُومُوا

২০৩. ইব্নে বাশ্শার র...... ইব্নে 'আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মদীনায় এলেন, তখন ইয়াহুদীরা আশুরার দিন রোযা পালন করত। (জিজ্ঞাসা করা হলে) তারা বলল, এদিন মূসা আ. ফিরআউন-এর উপর বিজয় লাভ করেছিলেন। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর সাহাবীদের বললেন, মূসা আ. সম্পর্কে তাদের (ইয়াহুদীদের) চাইতে তোমরাই অধিক হকদার। সুতরাং তোমরাও রোযা পালন কর।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এ হিসাবে যে, এর কোন কোন সূত্রে এতটুকু অতিরিক্ত বর্ণিত হয়েছে যে, এটি সে দিবস, যে দিবসে আল্লাহ তা'আলা মূসা আ.-কে মুক্তি দিয়েছেন এবং ফিরআউনকে ডুবিয়েছেন।

فَصُومُوا : পরবর্তীতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইয়াহুদীদের সাদৃশ্য থেকে বাঁচার জন্য আশুরা দিবসের সাথে আরেকটি রোযা রাখার নির্দেশ দিয়েছেন। অর্থাৎ, যেন ৯ অথবা ১১ তারিখের রোযাও সাথে রাখা হয়।

স্মর্তব্য যে, রমযান মুবারকের রোযা আসার পর যদিও আশুরার রোযা ফরয হওয়ার নির্দেশ রহিত হয়ে গেছে তা সত্ত্বেও সমস্ত নফল রোযার মধ্যে শ্রেষ্ঠ হল আশুরার রোযা অর্থাৎ, দশই মহররমের রোযা।

বুখারী ৬৭৭

## سُورَةُ هُود

## সূরা হূদ

এ সূরাটি মক্কী। আয়াত সংখ্যা ১২৩, রুকূ ১০।

বিসমিল্লাহির রাহমানির রাহীম

এখানে শুধু আবু যরের কপিতেই বিসমিল্লাহ আছে। – আইনী

وَقَالَ أَبُو مَيْسَرَةَ الْأَوَّاهُ الرَّحِيمُ بِالْحَبَشِيَّةِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ بَادِئَ الرَّأْيِ مَا ظَهَرَ لَنَا وَقَالَ مُجَاهِدٌ الْجُودِيُّ جَبَلٌ بِالْجَزِيرَةِ وَقَالَ الْحَسَنُ إِنَّكَ لَأَنْتَ الْحَلِيمُ يَسْتَهْزِئُونَ بِهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَقْلِعِي أَمْسِكِي عَصِيبٌ شَدِيدٌ لَا جَرَمَ بَلَى وَفَارَ التَّنُّورُ نَبَعَ الْمَاءُ وَقَالَ عِكْرِمَةُ وَجْهُ الْأَرْضِ

আবু মায়সারা র. বলেন, الْأَوَّاهُ হাবশী ভাষায় দয়ালু। ইব্নে আব্বাস রা. বলেন, بَادِئَ الرَّأْيِ – যা আমাদের সামনে প্রকাশিত হয়েছে। মুজাহিদ র. বলেন, الْجُودِيُّ – জাযিরার একটি পাহাড়। হাসান র. বলেন- إِنَّكَ لَأَنْتَ الْحَلِيمُ –

আপনি অতি সহনশীল। এর দ্বারা তারা বিদ্রুপ করত। ইবনে আব্বাস রা. বলেন, أَقْلِعِي – থেমে যাও। عَصِيبٌ – কঠিন। لَا جَرَمَ – হাঁ, অবশ্যই। وَفَارَ التَّنُّورُ – পানি উদ্বেলিত হয়ে উঠল। ইকরামা র. বলেন, التَّنُّورُ দ্বারা ভূ-পৃষ্ঠকে বোঝানো হয়েছে।

وَقَالَ أَبُو مَيْسَرَةَ الْأَوَّاهُ الرَّحِيمُ بِالْحَبَشِيَّةِ : আবু মায়সারা (আমর ইবনে শুরাইবীল) বলেন, হাবশী ভাষায় الْأَوَّاهُ বলে রহম দিল, অনুগ্রহকারী মেহেরবানকে।

ইঙ্গিত হল ان ابراهيم لحليم اواه منيب আয়াতের দিকে।

নিশ্চয় ইবরাহীম আ. ছিলেন বড় ধৈর্য্যশীল রহম দিল আল্লাহর দিকে প্রত্যাবর্তনকারী। -পারা ১২, রুকূ ৭

وَقَالَ ابْنُ عَبَّاسٍ بَادِئَ الرَّأْيِ مَا ظَهَرَ لَنَا : ইবনে আব্বাস রা. বলেন, بَادِئَ الرَّأْيِ এর অর্থ হল যা আমাদের নিকট স্পষ্ট অর্থাৎ, চিন্তা-ফিকির ব্যতীতই জানতে পারি। ইঙ্গিত হল– هم اراذلنا بَادِئَ الرَّأْيِ আয়াতের দিকে। "বাহ্যিক দৃষ্টিতে তারা আমাদের মধ্যে নিচু প্রকৃতির লোক (ছোট লোক)। بَادِئَ ইসমে ফায়েলের সীগা, بدو মানে স্পষ্ট হওয়া, প্রকাশিত হওয়া থেকে। তাহলে بَادِئَ এর অর্থ হল স্পষ্ট, প্রকাশ্য।

وَقَالَ مُجَاهِدٌ الْجُودِيُّ جَبَلٌ بِالْجَزِيرَةِ : মুজাহিদ বলেন, জুদী হল জাযীরায় (দ্বীপে) একটি পাহাড়। (শামের মাওসিলের কাছে দজলা–ফোরাতের মাঝখানে)

ইঙ্গিত হল واستوت علي الجودي আয়াতের দিকে। আর নৌকাটি জুদী পাহাড়ে এসে ভিড়েছে। -পারা ১২, রুকূ ৪

وَقَالَ الْحَسَنُ إِنَّكَ لَأَنْتَ الْحَلِيمُ يَسْتَهْزِئُونَ به ইঙ্গিত হল إِنَّكَ لَأَنْتَ الْحَلِيمِ الرشيدُ আয়াতের দিকে। "বাস্তবিক তুমিই কেবল গম্ভীর সৎলোক।"-পারা ১২, রুকূ ৮ তিনি বলেন, হাসান (বসরী) র. বলেছেন, কাফেররা إِنَّكَ لَأَنْتَ الْحَلِيمِ الرشيدُ বলছিল ঠাট্টাচ্ছলে। অর্থাৎ, কাফেররা হযরত শুআইব আ. কে বলল, ব্যাস, বেশি বুযুর্গ হবেন না, গোটা জাতিতে কি এজন্যই বড় জ্ঞানী, গম্ভীর, সৎ লোক রয়ে গেল?

وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَقْلِعِي أَمْسِكِي الْأَرْضِ : ইবনে আব্বাস রা. বলেন, أَقْلِعِي এর অর্থ হল থেমে যাও, বন্ধ হয়ে যাও। ইঙ্গিত হল وَقِيلَ يَا أَرْضُ ابْلَعِي مَاءَكِ وَيَا سَمَاءُ أَقْلِعِي আয়াতের দিকে। "আর হুকুম হল হে জমিন! তোমার পানি চুষে ফেল, আর হে আসমান (বর্ষণ না করে) থেমে যাও। -পারা ১২, রুকূ ৪

وَقَالَ هَذَا يَوْمٌ عَصِيبٌ : عَصِيبٌ شَدِيدٌ : ইবনে আব্বাস রা. বলেন, عَصِيبٌ এর অর্থ হল কঠিন। ইঙ্গিত হল وَقَالَ هَذَا يَوْمٌ عَصِيبٌ আয়াতের দিকে। "আজকে কঠিন দিবস।" -পারা ১২, রুকূ ৭

لَا جَرَمَ بَلَى ইবনে আব্বাস রা. বলেছেন, لَا جَرَمَ অর্থ হল بَلَى কেন নয়? অবশ্যই

ইঙ্গিত হল لَاجَرَمَ أَنَّهُمْ فِي الْآخِرَةِ مِنَ الْخَاسِرِينَ আয়াতের দিকে। -পারা ১২, রুকূ ২ অবশ্যই তারাই আখিরাতে ক্ষতিগ্রস্ত।"

কাররা থেকে বর্ণিত আছে, لاجرم এর মূল অর্থ, নিশ্চয়ই, অবশ্যই। কেউ কেউ বলেছেন, لاجرم এর অর্থ হল, কোন প্রতিবন্ধকতা নেই, কোন নিষেধ নেই, কেউ বাধা দিতে পারবে না। সবগুলোর সারকথা হল, এটা অবশ্য হয়ে থাকবে।

وَفَارَ التَّنُّورُ نَبَعَ الْمَاءُ وَقَالَ عِكْرِمَةُ وَجْهُ : ইঙ্গিত হল حتي اذا جاء الامر وَفَارَ التَّنُّورُ আয়াতের দিকে।

অবশেষে যখন আমার হুকুম এসে পৌঁছল আর উনান বা চুলা উথলে উঠল ....... ।– সূরা হুদ : ৪০, পারা ১২, রুকূ ৪

তিনি বলেন, উপরোক্ত আয়াতে فَارَ التَّنُّورُ এর অর্থ হল পানি উথলে উঠল। তরজমা হবে – যখন আমার হুকুম এসে পৌঁছল এং ভূ-পৃষ্ঠ থেকে পানি উথলে উঠতে লাগল।

التَّنُّـــور **শব্দের তাত্ত্বিক বিশ্লেষণ :** التَّنُّـــور শব্দটি বিভিন্ন অর্থে ব্যবহৃত হয়। ১. ভূপৃষ্ঠ ২. রুটি পাকানোর চুলা আভিধানবিধগণ বলেন, এ শব্দটি ইবরানী (হিব্রু) অথবা সুরিয়ানী ( সেমেটিক) এবং যুক্ত تن শব্দের অর্থ হল ধোঁয়া। نور শব্দের অর্থ হল আগুন। অতএব التَّنُّـــور এর অর্থ হল আগুনের চুলা। ৩. জমিনের উঁচু অংশের জন্য ও التَّنُّـــور শব্দটি ব্যবহৃত হয়। তাফসীরের কোন কোন ইমাম বলেন, এখানে التَّنُّـــور দ্বারা উদ্দেশ্য হল ভূপৃষ্ঠ। তা থেকে পানি উথলে উঠেছে। কেউ কেউ বলেছেন, হযরত আদম আ.-এর 'তান্নুর' ছিল মূলকে শামে 'আইনে ওয়ারদা' নামক স্থানে। এখানে এটি উদ্দেশ্য। তা থেকে পানি উথলে উঠতে আরম্ভ করেছিল।

কেউ কেউ বলেছেন, হযরত নূহ আ.-এর নিজস্ব চুলা ছিল কূফায়। এখানে এটি উদ্দেশ্য। অধিকাংশ মুফাসসির মুজাহিদ, হাসান. শাবী, আবদুল্লাহ ইবনে আব্বাস রা. প্রমুখ এমতই অবলম্বন করেছেন। ইমাম শাবী র. তো শপথ করে বলতেন, এ চুলা ছিল কুফা শহরের এক কোণে হযরত নূহ আ. স্বীয় নৌকা তৈরি করেছিলেন কূফার মসজিদে। সে মসজিদের দরজাতেই এ চুলা ছিল।

ইবনে আব্বাস রা. বলেন, আল্লাহ তা'আলা হযরত নূহ আ. কে বলেছিলেন, আপনি যখন দেখবেন, আপনার ঘরের চুলা থেকে পানি উথলে উঠতে আরম্ভ করেছে, তখন বুঝবেন তুফান এসে গেছে।

–মা'আরিফ ঈষৎ পরিবর্তন সহকারে কুরতুবী ও মাজহারী সূত্রে। মুফাসসির কুরতবী র. বলেছেন, যদিও মুফাসসিরগণের উক্তি التَّنُّـــور এর অর্থ সম্পর্কে বিভিন্ন রকম, কিন্তু বাস্তবে এটা কোন ইখতিলাফ নয়। যখন তুফানের পানি উথলে উঠতে আরম্ভ করে, তখন রুটি পাকানোর চুলা থেকেও পানি এভাবে উঠতে আরম্ভ করে, ভূপৃষ্ঠ থেকেও পানি উঠে, মুলকে শামের 'আইনে ওয়ারদা'র চুলা থেকেও উঠে। যেমন– বিজ্ঞানময় কুরআন সুস্পষ্ট ভাষায় বলছে فَفَتَحْنَـــا أَبْوَابَ السَّمَاءِ بِمَاءٍ مُنْهَمِـــرٍ (١١) "অতঃপর আমি আকাশের দরজাগুলো মুষলধারে বৃষ্টির জন্য খুলে দেই আর প্রস্রবন আর প্রসবণ জারি হয়ে যায়।"

শাবী র. আরো বলেছেন যে, কূফার এ জামে মসজিদটি হল মসজিদে হারাম, মসজিদে নববী ও মসজিদে আকসার পর চতুর্থ মসজিদ। এটি স্বতন্ত্র মর্যাদার অধিকার রাখে। -মা'আরিফ।

## بَاب أَلَا إِنَّهُمْ يَثْنُونَ صُدُورَهُمْ لِيَسْتَخْفُوا مِنْهُ أَلَا حِينَ يَسْتَغْشُونَ ثِيَابَهُمْ يَعْلَمُ مَا يُـسِرُّونَ وَمَـا يُعْلِنُونَ إِنَّهُ عَلِيمٌ بِذَاتِ الصُّدُورِ وَقَالَ غَيْرُهُ وَحَاقَ نَزَلَ يَحِيقُ يَنْزِلُ يَئُوسٌ فَعُولٌ مِنْ يَئِسْتُ وَقَـالَ مُجَاهِدٌ تَبْتَئِسْ تَحْزَنْ يَثْنُونَ صُدُورَهُمْ شَكٌّ وَامْتِرَاءٌ فِي الْحَقِّ لِيَسْتَخْفُوا مِنْهُ مِنَ اللَّهِ إِنْ اسْتَطَاعُوا

**২৪১৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : সাবধান! ওরা তার কাছে গোপন রাখার জন্য ওদের বক্ষ দ্বিভাজ (সংকুচিত) করে (এবং উপরে কাপড় দিয়ে ঢেকে নেয়।) । সাবধান! ওরা যখন (নিজেদেরকে) বস্ত্রে আচ্ছাদিত করে, তখন ওরা যা কিছু গোপন করে ও প্রকাশ করে, তিনি তা জানেন। (কারণ) অবশ্যই আল্লাহ্ তাদের অন্তরের বিষয় অবগত আছেন।"-১১ : ৫, পারা ১১, রুকূ ৭

অন্যজন বলেন, وَحَاقَ – অবতীর্ণ হল। يَحِيقُ – অবতীর্ণ হয়। يَئُـــوسٌ –فَعُـــولٌ এর ওযনে يَئِـــسْتُ থেকে (নিরাশ হওয়া)। মুজাহিদ র. বলেন, تَبْتَئِسْ – দুঃখ করা। يَثْنُونَ صُدُورَهُمْ – হকের মধ্যে সন্দেহ ও দ্বিধাবোধ। لِيَسْتَخْفُوا مِنْهُ – আল্লাহ্ থেকে গোপন রাখার জন্য যদি তারা সক্ষম হয়।

**ব্যাখ্যা :** আয়াতে কারীমার শানে নুযুল সম্পর্কে মুফাসসিরীনে কেরামের মতানৈক্য আছে। তবে এ অনুচ্ছেদের অধীনে যে বিশুদ্ধতম রেওয়ায়াতটি হযরত ইবনে আব্বাস রা. থেকে আসছে তার সারমর্ম হল, কোন কোন মুসলমানের মধ্যে লাজুকতা সীমাতিরিক্ত রূপ ধারণ করে। ফলে ইসতিনজা অথবা সহবাস ইত্যাদি মানবিক প্রয়োজনের সময় শরীরের কোন অংশ অনাবৃত

করতে লজ্জা পাচ্ছিলেন যে, আসমানওয়ালা তো আমাদের দেখছেন। বিবস্ত্র হওয়ার প্রয়োজন হলে অধিক লজ্জায় ঝুকে যেতেন, লজ্জাস্থান লুকানোর জন্য সিনাকে ঝুকিয়ে দিতেন। এরূপ নিদর্শন কখনো কখনো আল্লাহর সাথে পরম আদবের কারণে এবং অধিক লজ্জার কারণে তৈরি হতে পারে। সুফীগণের পরিভাষায় এদেরকে বলে 'মাগলুবুল হাল"।

যেহেতু কোন বিষয়ে সাহাবায়ে কেরামের এরূপ অতিরঞ্জন ও বাড়াবাড়ি ভবিষ্যত উম্মতকে বিড়ম্বনায় ফেলতে পারে সেহেতু কুরআনে কারীম أَلَا حِينَ يَسْتَغْشُونَ ثِيَابَهُمْ দ্বারা তাদের সংশোধন করে দিয়েছে। অর্থাৎ, যদি প্রয়োজন মুহূর্তে বিবস্ত্র হতে তোমাদের মধ্যে আল্লাহ থেকে হায়া আসে, যার ফলে ঝুকে পড় তাহলে চিন্তা করে দেখ, পোশাক পরিহিত অবস্থায় কি তোমরা আল্লাহর সামনে থাক না? যেহেতু মানুষ কোন অবস্থাতেই আল্লাহ থেকে গোপন হতে পারে না সেহেতু মানবিক প্রয়োজনের মুহূর্তে এতটা বাড়াবাড়ি করা ঠিক নয়।

وَقَالَ غَيْرُهُ وَحَاقَ نَزَلَ يَحِيقُ يَنْزِلُ : ইকরিমা ছাড়া অন্যরা তথা আবু উবায়দা র. বলেছেন, حَاقَ মানে নেমেছে। এ থেকে يَحِيقُ মানে নামে। ইঙ্গিত হল, وحاق بهم ما كانوا يستهزئون আয়াতের দিকে। "যে বিষয় নিয়ে তারা ঠাট্টা করছিল তা তাদেরকে ঘিরে ফেলবে অর্থাৎ, তাদের উপর এসে পড়বে।" -পারা ১২, রুকূ ১

يَئُوسٌ فَعُولٌ مِنْ يَئِسْتُ : ইঙ্গিত হল وَلَئِنْ أَذَقْنَا الْإِنْسَانَ مِنَّا رَحْمَةً ثُمَّ نَزَعْنَاهَا مِنْهُ إِنَّهُ لَيَئُوسٌ كَفُورٌ (٩) আয়াতের দিকে। "যদি আমি মানুষকে স্বীয় অনুগ্রহের স্বাদ গ্রহণ করিয়ে তার থেকে তা ছিনিয়ে নেই তখন তারা নিরাশ ও অকৃতজ্ঞ হয়ে যায়।" -পারা ১২, রুকূ ২ তিনি বলেন, আয়াতে يَئُوسٌ শব্দটি فَعُولٌ এর ওযনে। এটি يَئِسْتُ থেকে গৃহীত। মানে নিরাশ হওয়া।

وَقَالَ مُجَاهِدٌ تَبْتَئِسْ تَحْزَنْ : ইঙ্গিত হল فَلَا تَبْتَئِسْ بِمَا كَانُوا يَفْعَلُونَ (٣٦) আয়াতের দিকে। তারা যা করছে (কুফরী, কষ্টদান ও ঠাট্টা মশকারী) তাতে আপনি চিন্তিত হবেন না।" -পারা ১২, রুকূ ৪ মুজাহিদ র. বলেন, আয়াতে تَبْتَئِسْ শব্দের অর্থ হল তুমি চিন্তিত হয়ো না।

يَثْنُونَ صُدُورَهُمْ شَكٌّ وَامْتِرَاءٌ فِي الْحَقِّ لِيَسْتَخْفُوا مِنْهُ مِنَ اللَّهِ إِنِ اسْتَطَاعُوا ইঙ্গিত হল أَلَا إِنَّهُمْ يَثْنُونَ صُدُورَهُمْ لِيَسْتَخْفُوا مِنْهُ আয়াতের দিকে। -পারা ১১, রুকূ ১৭

মুজাহিদের তাফসীর, আয়াতে يَثْنُونَ صُدُورَهُمْ এর অর্থ হল তারা হক কথায় সন্দেহ করে। لِيَسْتَخْفُوا مِنْهُ অর্থাৎ, যদি সম্ভব হয় তবে তার থেকে অর্থাৎ, আল্লাহ থেকে গোপন করবে।

**ব্যাখ্যা :** এমতাবস্থায় يَثْنُونَ صُدُورَهُمْ شَكٌّ وَامْتِرَاءٌ فِي الْحَقِّ শব্দ এর তাফসীর হবে না। বরং মুনাফিকদের কাজের কারণ হবে। অর্থাৎ, আয়াতে কারীমায় মুনাফিকদের বাতিল ধারণা খণ্ডন করা হবে যে, তারা স্বীয় শত্রুতা ও রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বিরোধিতা গোপন করার চেষ্টা করছে। তাদের অন্তরে যে হিংসা-বিদ্বেষ ও হক সম্পর্কে সন্দেহ সংশয় রয়েছে তার উপর পর্দা ফেলছে (আড়াল করছে) আর মনে করছে, এভাবে আমাদের অবস্থা কেউ জানতে পারবে না। কিন্তু বাস্তবতা হল, তারা কাপড়ের পরতে পর্দার অন্তরালে যা কিছু করে সেসব আল্লাহ তা'আলার নিকট স্পষ্ট। কারণ, তিনি অন্তর্যামী। মনের গোপন রহস্যগুলোও জানেন। তাহলে কাপড়ের আড়ালে কি গোপন হতে পারে?

**حَدَّثَنَا** الْحَسَنُ بْنُ مُحَمَّدِ بْنِ صَبَّاحٍ حَدَّثَنَا حَجَّاجٌ قَالَ قَالَ ابْنُ جُرَيْجٍ أَخْبَرَنِي مُحَمَّدُ بْنُ عَبَّادِ بْنِ جَعْفَرٍ أَنَّهُ سَمِعَ ابْنَ عَبَّاسٍ يَقْرَأُ أَلَا إِنَّهُمْ تَثْنَوْنِي صُدُورُهُمْ قَالَ سَأَلْتُهُ عَنْهَا فَقَالَ أُنَاسٌ كَانُوا يَسْتَحْيُونَ أَنْ يَتَخَلَّوْا فَيُفْضُوا إِلَى السَّمَاءِ وَأَنْ يُجَامِعُوا نِسَاءَهُمْ فَيُفْضُوا إِلَى السَّمَاءِ فَنَزَلَ ذَلِكَ فِيهِمْ

২০৪. হাসান ইব্‌নে মুহাম্মদ র...... মুহাম্মদ ইব্‌নে জা'ফর রা. সূত্রে বর্ণিত, তিনি ইব্‌নে আব্বাস রা. -কে এমনিভাবে পড়তে শুনেছেন, أَلَا إِنَّهُمْ تَثْنَوْنِي صُدُورُهُمْ। (মুহাম্মদ ইবনে আব্বাস বলেছেন) আমি তাঁকে এর মর্ম সম্পর্কে জিজ্ঞেস

করলাম। তিনি বললেন, কিছু লোক খোলা আকাশের দিকে উন্মুক্ত হওয়ার ভয়ে পেশাব-পায়খানা অথবা স্ত্রী সহবাস করতে লজ্জাবোধ করে তাদের সিনাকে দ্বিভাজ করত। (শাব্দিক অর্থ হবে, কিছু সংখ্যক লোক লজ্জার কারনে ঝুঁকে থাকত যেন বস্ত্রহীনতা আসমানের দিকে না হয়। (ফলে তারা ঝুঁকে বসত।) তারপর তাদের সম্পর্কে (ইব্‌নে আব্বাস রা. -কে) জিজ্ঞেস করলাম। (অর্থাৎ, শানে নুযুল জিজ্ঞেস করলাম) তিনি বললেন, কিছু লোক খোলা আকাশের দিকে উন্মুক্ত হওয়ার ভয়ে পেশাব-পায়খানা অথবা স্ত্রী সহবাস করতে লজ্জাবোধ করতে লাগল। তারপর তাদের সম্পর্কে এ আয়াত অবতীর্ণ হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

تَثْـنَـوْنِي তা এর উপর যবর, তারপর নূন সাকিন, মাঝখানে নূন সাকিন ওয়াও সাকিনের পর আরেকটি নূনে মকসুরা তারপর ইয়া। اثنوني علي وزن افعوعل يفعوعل كاخشوشن يخشوشن থেকে تَثْنَـوْنِي শব্দটি এসেছে ثـني থেকে। এতে আইন কালিমা দ্বিগুণ হওয়ার কারণে তার মধ্যে মুবালাগার ভিত্তি রয়েছে। আর কেউ কেউ পড়েছেন শুরুতে তা এর পরিবর্তে ইয়া। উভয় ছুরতে صُـدُورُهُمْ শব্দটি তার ফায়েল হিসাবে মারফু হবে। অবশ্য প্রসিদ্ধ কিরাআত হল মুযারি' জমা মুযাককারের যমীর ফিরেছে মুনাফিকদের দিকে। এমতাবস্থায় صُدُورُهُمْ এর মাফউল হিসাবে মানছুব হবে। যেমন অনুচ্ছেদে আছে। বাকী অনুচ্ছেদের ব্যাখ্যায় দেখুন।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ عَنِ ابْنِ جُرَيْجٍ وَأَخْبَرَنِي مُحَمَّدُ بْنُ عَبَّادِ بْنِ جَعْفَرٍ أَنَّ ابْنَ عَبَّاسٍ قَرَأَ أَلَا إِنَّهُمْ تَثْنَوْنِي صُدُورُهُمْ قُلْتُ يَا أَبَا الْعَبَّاسِ مَا تَثْنَوْنِي صُدُورُهُمْ قَالَ كَانَ الرَّجُلُ يُجَامِعُ امْرَأَتَهُ فَيَسْتَحِي أَوْ يَتَخَلَّى فَيَسْتَحِي فَنَزَلَتْ أَلَا إِنَّهُمْ تَثْنَوْنِي صُدُورُهُمْ

২০৫. ইবরাহীম ইব্‌নে মূসা র...... ইব্‌নে আব্বাস ইব্‌নে জা'ফর র. সূত্রে বর্ণিত যে, ইব্‌নে আব্বাস রা. أَلَا إِنَّهُمْ تَثْنَوْنِي صُـدُورُهُمْ তিলাওয়াত করলেন। আমি বললাম, হে আবুল আব্বাস (ইবনে আব্বাস রা-এর উপনাম) تَثْنَـوْنِي صُدُورُهُمْ দ্বারা কি বোঝানো হয়েছে?তিনি বললেন, কিছু লোক স্বীয় স্ত্রীর সাথে সহবাসের সময় অথবা পেশাব-পায়খানা করার সময় (উলঙ্গ হতে সতর খোলা অবস্থায়) লজ্জাবোধ করত, তখন أَلَا إِنَّهُمْ تَثْنَوْنِي صُدُورُهُمْ আয়াত অবতীর্ণ হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। কারণ এটি উপরোক্ত হাদীসের আরেকটি সূত্র।

تَثْنَوْنِي শব্দটি تفعوعل كتخشوشن এর ওযনে। প্রকাশ থাকে যে, এ বাবটি সর্বদা লাযিম আসে। এ কিরাআত অনুযায়ী তরজমা হবে– তাদের সিনা ভাজ হচ্ছিল অর্থাৎ, লজ্জার কারণে ঝুঁকে যাচ্ছিল, যাতে বস্ত্রহীনতা আকাশের দিকে না হয়, তারা ঝুকে সতর ঢাকতে চেয়েছিলেন। অথচ আল্লাহ তা'আলার পোশাকের ভেতরেও সব কিছু দেখেন জানেন। তার নিকট কিছুই গোপন নেই। কারণ তিনি অন্তর্যামী।

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَمْرٌو قَالَ قَرَأَ ابْنُ عَبَّاسٍ أَلَا إِنَّهُمْ يَثْنُونَ صُدُورَهُمْ لِيَسْتَخْفُوا مِنْهُ أَلَا حِينَ يَسْتَغْشُونَ ثِيَابَهُمْ و قَالَ غَيْرُهُ عَنِ ابْنِ عَبَّاسٍ يَسْتَغْشُونَ يُغَطُّونَ رُءُوسَهُمْ سِيءَ بِهِمْ سَاءَ ظَنُّهُ بِقَوْمِهِ وَضَاقَ بِهِمْ بِأَضْيَافِهِ بِقِطْعٍ مِنَ اللَّيْلِ بِسَوَادٍ وَقَالَ مُجَاهِدٌ إِلَيْهِ أُنِيبُ أَرْجِعُ

২০৬. হুমায়দী র...... আমর রা. বলেন, ইব্‌নে আব্বাস রা. এ আয়াত এভাবে তিলাওয়াত করলেন, أَلَا إِنَّهُمْ يَثْنُـونَ صُدُورَهُمْ لِيَسْتَخْفُوا مِنْهُ أَلَا حِـينَ يَسْتَغْـشُونَ ثِيَـابَهُمْ, আমর ব্যতীত অন্যরা ইব্‌নে আব্বাস রা. থেকে বর্ণনা করেন يَسْتَغْشُونَ – তারা তাদের মাথা ঢেকে নিত। سِـيءَ بِهِـمْ – তাঁর সম্প্রদায় সম্পর্কে খারাপ ধারণা আসল। মুজাহিদ র. বলেন, إِلَيْهِ أُنِيبُ – আমি তাঁরই অভিমুখী।

**ব্যাখ্যা :** এটি উপরোক্ত হাদীসের আরেকটি সূত্র।

وَلَمَّا أَنْ جَاءَتْ رُسُلُنَا لُوطًا سِيءَ بِهِمْ وَضَاقَ بِهِـمْ ذَرْعًـا : سِيءَ بِهِمْ سَاءَ ظَنُّهُ بِقَوْمِهِ وَضَاقَ بِهِمْ بِأَضْيَافِهِ **ইঙ্গিত হল** আয়াতের দিকে। "আর যখন আমাদের প্রেরিত (ফেরেশতা)রা লূত আ. এর কাছে আসল তখন তিনি উদ্বিগ্ন হলেন - পারা ১২, রুকূ ৭ (আ.) (কারণ তারা অত্যন্ত সুদর্শন যুবক রূপে এসেছিল। লূত আ. মনে করেছিলেন তারা মানুষ এবং স্বীয় কওমের অযৌক্তিক আচরণের কথা তিনি ( তাদের আগমনের কারণে) চিন্তায় পড়েছিলেন।"

তিনি বলেন, উক্ত আয়াতে سِـيءَ بِهِـمْ এর অর্থ হযরত লূত আ. স্বীয় কওম সম্পর্কে কুধারণা পোষণ করলেন এবং মেহমানদের আগমনের কারণে তাঁর মন খুব ছোট হয়ে গেল।

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. হযরত ইবনে আব্বাস রা.-এর তাফসীর উদৃত করেছেন। বলেছেন, سِيءَ بِهِمْ এর অর্থ হল سَاءَ ظَنُّهُ بِقَوْمِـهِ এর দ্বারা বাতলে দিলেন যে, بِهِـمْ এর যমীর ফিরেছে কওমে লূতের দিকে। আর وَضَـاقَ بِهِـمْ এর তাফসীরে بِأَضْيَافِهِ দ্বারা ইঙ্গিত করেছেন যে, যে যমীর ফিরেছে اضياف كـرام এর দিকে। কারণ ফেরেশতারা নেহায়েত সুদর্শন শশ্রুবিহীন যুবকরূপে এসেছিল। শুরুতে হযরত লূত আ. চিনতে পারেন নি যে, তারা ফেরেশতা, বরং মনে করেছেন তারা মেহমান। এদিকে কওমের নির্লজ্জতা ও বদস্বভাব সম্পর্কেও তিনি জানতেন, এ ভেবে খুব চিন্তায় পড়লেন ও তার মন ছোট হয়ে গেল যে, এসব বদমাশ মেহমানদের পেছনে লাগবে।

ذرعا শব্দটি باب فتح থেকে মাসদার। এর এ অর্থ হল শক্তি। বলা হয়, رجل ضاق بالامر ذراعـه অর্থাৎ, এর উপর সক্ষম নয়। সারকথা, যখন কেউ কোন মুসিবতে পড়ে এবং তা থেকে বেরিয়ে আসার কোন শক্তি সামর্থ না রাখে তখন বলে ضاق فلان ذرعا بكذا

بِقِطْعٍ مِنَ اللَّيْلِ بِسَوَادٍ : فَأَسْرِ بِأَهْلِكَ بِقِطْعٍ مِنَ اللَّيْلِ وَلَا يَلْتَفِتْ مِنْكُمْ أَحَدٌ **ইঙ্গিত** আয়াতের দিকে। -পারা ১২, রুকূ ৭ (এখান থেকে বাইরে)

তিনি বলেন, উক্ত আয়াতে بقطع من الليل দ্বারা উদ্দেশ্য হল রাতের অন্ধকার। এ তাফসীর হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত। আর আবু উবায়দা র. বলেছেন ببعض من الليل রাতের কিছু অংশে। কাতাদা থেকে বর্ণিত আছে بطائفة من الليل রাতের কিছু অংশে। – উমদা

وَقَالَ مُجَاهِدٌ إِلَيْهِ أُنِيبُ أَرْجِعُ : **মুজাহিদ র. বলেন,** إِلَيْهِ أُنِيبُ – আমি (সকল বিষয়ে) তাঁরই অভিমুখী।

**ইঙ্গিত হল** وَمَا تَوْفِيقِي إِلَّا بِاللَّهِ عَلَيْهِ تَوَكَّلْتُ وَإِلَيْـهِ أُنِيـبُ (৮৮) আয়াতের দিকে। "আর আমার যা কিছু (আমল ও সংশোধনের) তওফীক হয় তা আল্লাহর সাহায্যেই (অন্যথায় আমি কি আর আমার ইচ্ছাই বা কি?) – আমি তাঁরই অভিমুখী।"-পারা ১২, রুকূ ৮

## بَاب قَوْلِهِ وَكَانَ عَرْشُهُ عَلَى الْمَاءِ

**২৪২০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং তাঁর 'আরশ ছিল পানির ওপরে।" (অর্থাৎ, আসমান জমিন সৃষ্টির পূর্বে।)-পারা ১২, রুকূ ১

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ حَدَّثَنَا أَبُو الزِّنَادِ عَنْ الْأَعْرَجِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قَالَ اللَّهُ عَزَّ وَجَلَّ أَنْفِقْ أُنْفِقْ عَلَيْكَ وَقَالَ يَدُ اللَّهِ مَلْأَى لَا تَغِيضُهَا نَفَقَةٌ سَحَّاءُ اللَّيْلَ وَالنَّهَارَ وَقَالَ أَرَأَيْتُمْ مَا أَنْفَقَ مُنْذُ خَلَقَ السَّمَاءَ وَالْأَرْضَ فَإِنَّهُ لَمْ يَغِضْ مَا فِي يَدِهِ وَكَانَ عَرْشُهُ عَلَى الْمَاءِ وَبِيَدِهِ الْمِيزَانُ يَخْفِضُ وَيَرْفَعُ اعْتَرَاكَ افْتَعَلَكَ مِنْ عَرَوْتُهُ أَيْ أَصَبْتُهُ وَمِنْهُ يَعْرُوهُ وَاعْتَرَانِي آخِذٌ بِنَاصِيَتِهَا أَيْ فِي مِلْكِهِ وَسُلْطَانِهِ عَنِيدٌ وَعَنُودٌ وَعَانِدٌ وَاحِدٌ هُوَ تَأْكِيـدُ التَّجَبُّـرِ

اسْتَعْمَرَكُمْ جَعَلَكُمْ عُمَّارًا أَعْمَرْتُهُ الدَّارَ فَهِيَ عُمْرَى جَعَلْتُهَا لَهُ نَكِرَهُمْ وَأَنْكَرَهُمْ وَاسْتَنْكَرَهُمْ وَاحِدٌ حَمِيدٌ مَجِيدٌ كَأَنَّهُ فَعِيلٌ مِنْ مَاجِدٍ مَحْمُودٌ مِنْ حَمِدَ سِجِّيلٌ الشَّدِيدُ الْكَبِيرُ سِجِّيلٌ وَسِجِّينٌ وَاللَّامُ وَالنُّونُ أُخْتَانِ وَقَالَ تَمِيمُ بْنُ مُقْبِلٍ وَرَجْلَةٍ يَضْرِبُونَ الْبَيْضَ ضَاحِيَةً ضَرْبًا تَوَاصَى بِهِ الْأَبْطَالُ سِجِّينَا

২০৭. আবুল ইয়ামান র...... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, (হে বান্দা!) তুমি খরচ কর। আমি তোমার উপর খরচ করবো (তোমাকে দান করব বা তোমাকে দিব) এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আল্লাহ্ তা'আলার হাত পরিপূর্ণ (তার ভাণ্ডার অসীম) । (তোমার) রাতদিন অবিরাম খরচেও তা কমবে না। তিনি বলেন, তোমরা কি দেখ না, যখন থেকে (আল্লাহ্) আসমান ও জমিন সৃষ্টি করেছেন, তখন থেকে কি পরিমাণ খরচ করেছেন? কিন্তু এত খরচ করার পরও তাঁর হাতের সম্পদে কোন কমতি হয়নি। আর (আসমান জমিন সৃজিত হবার পূর্বে) আল্লাহ্ তা'আলার 'আরশ' পানির উপর ছিল। ('আরশ' শব্দের শাব্দিক অর্থ ছাদবিশিষ্ট কিছু। আরব দেশে ছাদবিশিষ্ট হাওদাকেও আরশ বলে। রাজার আসন বোঝাতেও 'আরশ' শব্দটি ব্যবহার হয়। 'আল্লাহর আরশ' বলতে সৃষ্টির ব্যাপার বিষয়াদির পরিচালনা কেন্দ্র বোঝায়। – মুফতী আবদুহু। আল্লাহর অসীমত্বের কিছুটা ধারণা দেওয়ার জন্য 'আল আরশুল আজীম' এ রূপকটি ব্যবহৃত হয়।–ইমাম রাযী র.।) তাঁর হাতেই রয়েছে পাল্লা। তিনি ঝুঁকান, তিনি উপরে উঠান। অর্থাৎ, রিযিক সঙ্কুচিত বা প্রসারিত করা সম্পূর্ণ আল্লাহ্ তা'আলার হাতে। তথা রিযিকের পাল্লা তার হাতে। যার জন্য ইচ্ছা ঝুকিয়ে দেন আর যার জন্য ইচ্ছা উপরে তুলে দেন।

اِعْتَرَاكَ-افتعال এর বাব عَرَوْتُهُ থেকে। এ অর্থে বলা হয়, তাকে পেয়েছি। তা থেকে يَعْرُوهُ (তার উপর ঘটছে) ও اعْتَرَانِي (আমার উপর ঘটেছে) ব্যবহার হয় آخِذٌ بِنَاصِيَتِهَا অর্থাৎ, তাঁর রাজত্ব এবং عَنِيدٌ وَعَنُودٌ وَعَانِدٌ সবগুলো একই অর্থ– স্বৈরাচারী।

এটি ঔদ্ধত্য অর্থের প্রতি জোর দেয়ার জন্য বলা হয়েছে। اسْتَعْمَرَكُمْ – তোমাদের বসতি দান করলেন। আরবগণ বলতেন, أَعْمَرْتُهُ الدَّارَ فَهِيَ عُمْرَى – আমি এ ঘর তাকে জীবন ধারণের জন্য দিলাম। نَكِرَهُمْ وَأَنْكَرَهُمْ وَاسْتَنْكَرَهُمْ সবগুলো একই অর্থে ব্যবহৃত। حَمِيدٌ مَجِيدٌ -فَعِيلٌ এর ওযনে مَحْمُودٌ (প্রশংসিত) এর অর্থে حَمِدَ থেকে। مَجِيدٌ – مَاجِدٌ (মর্যাদা সম্পন্ন) থেকে। سِجِّيلٌ – অতি কঠিন বা শক্ত। سِجِّيلٌ এবং سِجِّينٌ উভয় রূপেই ব্যবহৃত হয় লাম এবং নূন বিকল্প হরফ। তামীম ইবনে মুকবিল বলেন, "বহু পদাতিক বাহিনী মধ্যাহ্নে ঘাড়ের ওপর শুভ্র ধারালো তলোয়ার দ্বারা আঘাত হানে। কঠিন প্রস্তর দ্বারা তার প্রতিশোধ নেয়ার জন্য প্রতিপক্ষের বীর পুরুষগণ পরস্পর পরস্পরে ওসীয়ত করে থাকে।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ইমাম বুখারী র. হাদীসটি তাওহীদের ১১০২ পৃষ্ঠায় এনেছেন।

أَنْفِقْ أُنْفِقْ : প্রথম হামযায় যবর, দ্বিতীয়টিতে পেশ। প্রথম ফে'লটির শেষে জযম হয়েছে আমর হওয়ার কারণে আর দ্বিতীয়টি জযম হয়েছে জবাব হওয়ার কারণে।– কাসতাল্লানী

يَخْفِضُ وَيَرْفَعُ : এখানে নজিরের প্রতি লক্ষ্য রাখা হয়েছে। অর্থাৎ, তিনি যাকে ইচ্ছা নিচে নামান, যাকে ইচ্ছা উপরে উঠান। যার জন্য ইচ্ছা রিযিকে প্রাচুর্য দান করেন আর যার জন্য ইচ্ছা সংকীর্ণ করেন।

اعْتَرَاكَ افْتَعَلَكَ مِنْ عَرَوْتُهُ أَيْ أَصَبْتُهُ وَمِنْهُ يَعْرُوهُ وَاعْتَرَانِي : ইঙ্গিত হল إِنْ نَقُولُ إِلَّا اعْتَرَاكَ بَعْضُ آلِهَتِنَا بِسُوءٍ আয়াতের দিকে। "আমরা তো এটাই বলি যে, আমাদের উপাস্যগুলোর মধ্য হতে কোনটি আপনাকে কোন অসুবিধায় (যেমন উম্মাদনা ইত্যাদিতে) ফেলে দিয়েছে।-পারা ১২, রুকূ ১৫

(যেহেতু আপনি উপাস্যগুলোর শানে বেয়াদবী করেছেন সেহেতু সেগুলো আপনাকে উন্মাদ বানিয়ে ফেলেছে। এজন্য এরূপ গোমরাহীমূলক কথাবার্তা বলেন যে, "আল্লাহ একজন, আমি নবী।"

তিনি বলেন, উক্ত আয়াতে اعْتَرَاكَ শব্দটি বাবে ইফতি'আল থেকে عَرَوْتُهُ থেকে অর্থাৎ, আমি তাকে বিপদগ্রস্ত করেছি। এ থেকেই এসেছে يَعْرُوهُ এবং اعْتَرَانِي (অর্থাৎ, يَعْرُوهُ আর اعْتَرَانِي শব্দটি عري يعرو من نصر ومن افتعال اعتراء থেকে। **অর্থ হল কারো প্রতি কসুরী করা, তার উপর ছেয়ে যাওয়া। অতএব** اعتراك **অর্থ হল তোমার উপর ছেয়ে গেছে, তোমাকে বিপদগ্রস্থ করেছে, উন্মাদ বানিয়েছে।**

مَا مِنْ دَابَّةٍ إِلَّا هُوَ آخِذٌ بِنَاصِيَتِهَا إِنَّ رَبِّي عَلَى صِرَاطٍ مُسْتَقِيمٍ (٥٦) ইঙ্গিত হল : آخِذٌ بِنَاصِيَتِهَا أَيْ فِي مِلْكِهِ وَسُلْطَانِهِ আয়াতের দিকে। "ভূপৃষ্ঠে যত প্রাণী আছে, সবগুলোর ললাট তিনি ধারণ করে আছেন (অর্থাৎ, সবগুলো তার নিয়ন্ত্রণে ও শাসনাধীন। নিশ্চয়ই আমার রব সিরাতে মুসতাকীমের উপর (চললে অর্জিত) হয়। -পারা ১২, রুকূ ৫

وَاتَّبَعُوا أَمْرَ كُلِّ جَبَّارٍ عَنِيدٍ (٥٩) ইঙ্গিত হল : عَنِيدٌ وَعَنُودٌ وَعَانِدٌ وَاحِدٌ هُوَ تَأْكِيدُ التَّجَبُّرِ আয়াতের দিকে। "তারা যতসব জালিম অবাধ্য লোকের কথায় চলতে থাকে"। -পারা ১২, রুকূ ৫

তিনি বলেন, উক্ত আয়াতে عَنِيدٌ وَعَنُودٌ وَعَانِدٌ সবগুলোর অর্থ একই। অর্থাৎ, অবাধ্য বিরোধী। এটি تجبر মানে তাকাববুর-এর তাকিদ, মানে তাকাববুর-এর মুবালাগা।

هُوَ أَنْشَأَكُمْ مِنَ الْأَرْضِ وَاسْتَعْمَرَكُمْ فِيهَا ইঙ্গিত হল : اسْتَعْمَرَكُمْ جَعَلَكُمْ عُمَّارًا أَعْمَرْتُهُ الدَّارَ فَهِيَ عُمْرَى جَعَلْتُهَا لَهُ فَاسْتَغْفِرُوهُ আয়াতের দিকে।"তিনি তোমাদেরকে জমি থেকে (মাটি দ্বারা) সৃষ্টি করেছেন এবং জমিনে আবাদ করেছেন (অর্থাৎ, সৃষ্টি ও আবাদ উভয় নেয়ামত দান করেছেন। অতএব তার নিকট ক্ষমা চাও। -পারা ১২, রুকূ ৬

তিনি বলেন, উক্ত আয়াতে اسْتَعْمَرَكُمْ এর অর্থ হল তোমাদেরকে আবাদ করেছেন তথা বাসগৃহ-ইমারত ইত্যাদি বানিয়ে বসবাসের ক্ষমতা দান করেছেন। আরবরা বলেন, أَعْمَرْتُهُ الدَّارَ فَهِيَ عُمْرَى অর্থাৎ, আমি সারা জীবনের জন্য এ বাড়ি তাকে দিয়েছি, সুতরাং এটি উমরা-এটি তাকে আমি করেছি।

فَلَمَّا رَأَى أَيْدِيَهُمْ لَا تَصِلُ إِلَيْهِ نَكِرَهُمْ ইঙ্গিত হল : نَكِرَهُمْ وَأَنْكَرَهُمْ وَاسْتَنْكَرَهُمْ وَاحِدٌ আয়াতের দিকে। "অতঃপর **যখন ইবরাহীম আ. দেখল তাদের ( ফেরেশতাদের) হাত খাবার পর্যন্ত পৌঁছছেনা তখন তাদেরকে অবাঞ্ছিত মনে করল** এবং তাদের ব্যাপারে তাঁর মনে ভীতির সঞ্চার হল।" -পারা ১২, রুকূ ৭

তিনি বলেন, আবু উবায়দা বলেছেন, نَكِرَهُمْ (ثلاثي مجرد) وَأَنْكَرَهُمْ (ثلاثي مزيد) وَاسْتَنْكَرَهُمْ সবগুলো সমার্থক।

**ব্যাখ্যা :** হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে, এ তিনজন ফেরেশতা ছিলেন হযরত জিবরাঈল, মীকাঈল ও ইসরাফীল আ.। – কুরতুবী।

তারা মানবরূপে এসে হযরত ইবরাহীম আ.-কে সালাম করেন। হযরত ইবরাহীম আ. সালামের উত্তর দেন। মেহমানদারী আরম্ভ করেন তাদের মানুষ মনে করে।– কুরতুবী

**হযরত ইবরাহীম আ. কর্তৃক অবাঞ্ছিত মনে করা ও ভীতির কারণ**

হযরত ইবরাহীম আ. যখন মেহমানদের সামনে খাদ্য পরিবেশন করলেন আর মেহমানরা খাবারের দিকে হস্ত প্রসারিত করলেন না তখন হযরত ইবরাহীম আ.-এর মনে ভীতির সঞ্চার হল এবং তাদের অপরিচিত মনে করলেন। তাহলে এরা কারা? কি উদ্দেশ্যে এসেছেন? আমরা খাবার পরিবেশন করলাম কিন্তু তারা তাতে হাতও লাগাল না। তৎকালীন সময়ের নিয়মানুযায়ী যে মেহমান খাবার খেতে অস্বীকার করতেন (খাবার প্রত্যাখ্যান করতেন) তাদের সম্পর্কে মনে করা হত যে কোন সৎ উদ্দেশ্যে তাদের আগমন হয়নি। এজন্য হযরত ইবরাহীম আ. ভয় পেলেন। কারণ যদি তারা মানুষ হয়ে

থাকেন তাহলে খাবার প্রত্যাখ্যানের কোন কিন্তু অবশ্যই আছে। আর যদি ফেরেশতা হন তাহলে জানা নেই কি উদ্দেশ্যে তারা প্রেরিত হয়েছেন। কি আমার কোন ভুল হয়ে গেছে? না কি আমার কওমের জন্য কোন বিষাদময় বিষয় নিয়ে এসেছেন? এ দোদুল্যমানতায় মৌখিক প্রকাশও করে দিলেন انا منكم وجلون ("আমরা আপনাদের আগমনে আতংকিত") পারা ১৪, রুকূ ৪, সূরা হিজর : ৫২

حَمِيدٌ مَجِيدٌ كَأَنَّهُ فَعِيلٌ مِنْ مَاجِد مَحْمُودٌ مِنْ حَمدَ : ইঙ্গিত হল رَحْمَةُ اللَّهِ وَبَرَكَاتُهُ عَلَيْكُمْ أَهْلَ الْبَيْتِ إِنَّهُ حَمِيدٌ مَجِيدٌ (٧٣) আয়াতের দিকে। "হে পরিবার! তোমাদের উপর তো আল্লাহর রহমত বরকত অব্যাহত ভাবেই অবতীর্ণ হয়ে থাকে। নিশ্চয়ই তিনি (আল্লাহ) প্রসংশিত ও সুমহান।"-পারা ১২, রুকূ ৭

তিনি বলেন, উক্ত আয়াতে مَجِيدٌ শব্দটি فَعِيلٌ এর ওযনে এবং مَاجد ইসমে ফায়েল থেকে। যার অর্থ হল অনেক বেশি অনুগ্রহকারী, অনেক বেশি দাতা। حَمِيدٌ অর্থ প্রশংসিত। حَمدَ থেকে গৃহীত।

سِجِّيلٌ الشَّدِيدُ الْكَبِيرُ سِجِّيلٌ وَسِجِّينٌ وَاللَّامُ وَالنُّونُ أُخْتَانِ وَقَالَ تَمِيمُ بْنُ مُقْبِلٍ وَرَجْلَةٍ يَضْرِبُونَ الْبَيْضَ ضَاحِيَةً ضَرْبًا تَوَاصَى بِهِ الْأَبْطَالُ سِجِّينَا :

ইঙ্গিত হল وَأَمْطَرْنَا عَلَيْهَا حِجَارَةً مِنْ سِجِّيلٍ مَنْضُود (٨٢) আয়াতের দিকে।

"আমি তাদের উপর লাগাতার কাঁকর পাথর বর্ষণ করি।" -পারা ১২, রুকূ ৭

তিনি বলেন, উক্ত আয়াতে سِجِّيلٌ এর অর্থ হল শক্ত এবং বড়। এটা আবু উবায়দার তাফসীর। سِجِّينٌ এবং سِجِّيلٌ দুটি লুগাত সমার্থক। লাম এবং নূন দুবোন অর্থাৎ, দুটিই অতিরিক্ত হরফ এবং খুবই ঘনিষ্ঠ একটি অপরটি দ্বারা পরিবর্তিত হয়। প্রমাণ স্বরূপ তামীম ইবনে মুকবিলের একটি শের পেশ করছেন–

وَرَجْلَةٍ يَضْرِبُونَ الْبَيْضَ ضَاحِيَةً ضَرْبًا تَوَاصَى بِهِ الْأَبْطَالُ سِجِّينَا : "অনেক পদাতিক চাশতের সময় (সকাল বেলায়) এরূপ ভারী তলোয়ারের আঘাত হানে যে, বীর-বাহাদুর লোকেরাও এর অসিয়ত করে।"

**ব্যাখ্যা :** وَرَجْلَةٍ : ওয়াও رب এর অর্থবোধক। رَجْلَةٍ শব্দটির রা.-এর উপর যবর জীম সাকিন راجل এর বহুবচন (পদাতিক)। (فارس) অশ্বারোহীর বিপরীত الْبِيضَ বা এর নিচে যের। বহুবচন । অর্থাৎ, তলোয়ার। আরেক কপিতে আছে يضربون البيض রা এর উপর যবর, ইয়া সাকিন بيضة এর বহুবচন। মাথার মগজ বা মধ্যখান। এমতাবস্থায় অনুবাদ হবে– "অনেক পদাতিক চাশতের বেলায় মাথার উপর এরূপ কঠোর আঘাত হানে যে, বীর- বাহাদুর ব্যক্তি তার অসিয়ত করে।"

تَوَاصَى : মুযারি'-এর সীগা। তা উহ্য।

وَإِلَى مَدْيَنَ أَخَاهُمْ شُعَيْبًا أَيْ إِلَى أَهْلِ مَدْيَنَ لِأَنَّ مَدْيَنَ بَلَدٌ وَمِثْلُهُ وَاسْأَلْ الْقَرْيَةَ وَاسْأَلْ الْعِيرَ يَعْنِي أَهْلَ الْقَرْيَةِ وَأَصْحَابَ الْعِيرِ وَرَاءَكُمْ ظِهْرِيًّا يَقُولُ لَمْ تَلْتَفِتُوا إِلَيْهِ وَيُقَالُ إِذَا لَمْ يَقْضِ الرَّجُلُ حَاجَتَهُ ظَهَرْتَ بِحَاجَتِي وَجَعَلْتَنِي ظِهْرِيًّا وَالظِّهْرِيُّ هَا هُنَا أَنْ تَأْخُذَ مَعَكَ دَابَّةً أَوْ وِعَاءً تَسْتَظْهِرُ بِهِ أَرَاذِلُنَا سُقَّاطُنَا إِجْرَامِي هُوَ مَصْدَرٌ مِنْ أَجْرَمْتُ وَبَعْضُهُمْ يَقُولُ جَرَمْتُ الْفُلْكُ وَالْفَلَكُ وَاحِدٌ وَهْيَ السَّفِينَةُ وَالسُّفُنُ مُجْرَاهَا مَدْفَعُهَا وَهُوَ مَصْدَرُ أَجْرَيْتُ وَأَرْسَيْتُ حَبَسْتُ وَيُقْرَأُ مَرْسَاهَا مِنْ رَسَتْ هِيَ وَمَجْرَاهَا مِنْ جَرَتْ هِيَ وَمُجْرِيهَا وَمُرْسِيهَا مِنْ فُعِلَ بِهَا رَاسِيَاتٌ ثَابِتَاتٌ

মাদইয়ানবাসীদের কাছে তাদের ভ্রাতা শু'আইব আ. - কে পাঠালাম। মাদইয়ান হল একটি শহর। এর অনুরূপ وَاسْأَلْ الْقَرْيَةَ অর্থাৎ, গ্রামবাসীদের কাছে এবং কাফেলা লোকদের কাছে জিজ্ঞেস কর। وَرَاءَكُمْ ظِهْرِيًّا অর্থাৎ, তারা তার وَاسْأَلْ الْعِيرَ প্রতি দৃষ্টি করেনি। যখন কেউ কারো উদ্দেশ্য পূর্ণ না করে, তখন বলা হয় ظَهَرْتَ بِحَاجَتِي এবং جَعَلْتَنِي ظِهْرِيًّا এখানে الظِّهْرِيُّ দ্বারা এ ধরনের জানোয়ার বা পাত্র বোঝায় যা কাজের প্রয়োজনে তুমি সাথে রাখ। أَرَاذِلُنَا – আমাদের মধ্যে অধম,

إِجْرَامِي এটা أَجْرَمْتُ-এর মাসদার। কেউ বলেন, جَرَمْتُ - হতে উদগত الْفُلْـــكُ وَالْفَلَـــكُ একবচন, বহুবচন উভয় ক্ষেত্রে ব্যবহৃত হয়। অর্থাৎ, নৌকা এবং নৌকাগুলো। مُجْرَاهَا (নৌযান চলা) এটা أَجْرَيْتُ-এর মাসদার এবং أَرْسَيْتُ – থামিয়েছি। কেউ কেউ পড়েন : مَرْسَاهَا শব্দটি رَسَتْ থেকে অর্থাৎ, তা থেমেছে। এবং مَجْرَاهَا এটি جَــرَتْ থেকে। অর্থাৎ, তা চলেছে। مُجْرِيهَا এবং مُرْسِيهَا অর্থাৎ, যার সাথে এরূপ (চালিত, স্থগিত) করা হয়েছে। رَاسِيَاتٌ অর্থাৎ, স্থিত।

وَإِلَى مَدْيَنَ أَخَاهُمْ شُعَيْبًا أَيْ إِلَى أَهْلِ مَدْيَنَ لِأَنَّ مَدْيَنَ بَلَدٌ وَمِثْلُهُ وَاسْأَلْ الْقَرْيَةَ وَاسْأَلْ الْعِيرَ يَعْنِي أَهْلَ الْقَرْيَةِ وَأَصْحَابَ الْعِيرِ

তিনি বলেন, উপরোক্ত আয়াতের -পারা ১২, রুকূ ৮ অনুবাদ হল, আর মাদইয়ানের দিকে প্রেরণ করেছি তাদের ভাই ও শু'আইবকে। অর্থাৎ, মাদইয়ানবাসীদের দিকে। (উদ্দেশ্য হল এখানে মুযাফ উহ্য আছে। কারণ, মাদইয়ান একটি শহর। এরূপই وَاسْأَلْ الْقَرْيَةَ এবং اسْأَلْ الْعِيرَ অর্থাৎ, উদ্দেশ্য হল জনপদবাসী এবং ঈরওয়ালা। তথা এ দুটি উদাহরণেও মুযাফ উহ্য থাকে। الْعِيرَ মানে কাফেলা। مَــــدْيَنَ শব্দটি আলামিয়াত এবং উজমার কারণে গায়রে মুনসারিফ। মাদইয়ান মূলত হযরত ইবরাহীম আ.-এর এক ছেলের নাম, যিনি সে জনপদকে আবাদ করেছিলেন এবং নিজ নামে মাদইয়ান নাম রেখেছিলেন। সে মাদইয়ানেরই এক সন্তান হলেন হযরত শু'আইব আ.। যিনি চিত্তাকর্ষক বক্তৃতার কারণে 'খতীবুল আম্বিয়া' উপাধিতে ভূষিত হয়েছিলেন।

وَرَاءَكُمْ ظِهْرِيًّا يَقُولُ لَمْ تَلْتَفِتُوا إِلَيْهِ وَيُقَالُ إِذَا لَمْ يَقْضِ الرَّجُلُ حَاجَتَهُ ظَهَرْتَ بِحَاجَتِي وَجَعَلْتَنِي ظِهْرِيًّا :

ইঙ্গিত হল قَالَ يَا قَوْمِ أَرَهْطِي أَعَزُّ عَلَيْكُمْ مِنَ اللَّهِ وَاتَّخَذْتُمُوهُ وَرَاءَكُمْ ظِهْرِيًّــا আয়াতের দিকে। শুআইব আ. বললেন, হে আমার জাতি! আমার গোত্র তোমাদের নিকট আল্লাহ অপেক্ষা অধিক শক্তিশালী (ভারী)। (যার ফলে খান্দানকে তো ভয় করলে আর তাকে (আল্লাহকে) পৃষ্ঠের পিছনে রেখে দিলে! -পারা ১২, রুকূ ৮

তিনি বলেন, উক্ত আয়াতে وَرَاءَكُمْ ظِهْرِيًّا "তোমাদের পৃষ্ঠের পিছনে রেখে দিলে"। অর্থাৎ, তার দিকে তাকালেও না। এটা লাযিম দ্বারা তাফসীর। কারণ পৃষ্ঠের পিছনে রেখে দেয়া দ্বারা ইঙ্গিত হল অমনোযোগিতা ও তোয়াক্কাহীনতা। যখন কেউ কারো স্বার্থ-উদ্দেশ্য পূর্ণ না করে তখন আরবরা বলে – ظهرت بحاجتي و جعلتني ظهريــا অর্থাৎ, আমার জরুরতকে পৃষ্ঠ পিছনে রেখে দিলে আর আমাকে রেখে দিলে পিছন দিকে। অর্থাৎ, আমার দিকে মনোযোগই দিলে না।

وَالظِّهْرِيُّ هَا هُنَا أَنْ تَأْخُذَ مَعَكَ دَابَّةً أَوْ وِعَاءً تَسْتَظْهِرُ بِهِ : এখানে الظِّهْرِيُّ শব্দের অর্থ হল, নিজের সাথে কারো জন্তু অথবা পাত্র নেয়া যাতে প্রয়োজনের মুহূর্তে সাহায্য নেয়া যায়। এ অংশটুকু আবু যরের রেওয়ায়াতে নেই। এটাই সহীহ। আল্লামা কাসতাল্লানী র. বলেন, لكن هذا لايصح ان يفسر بهما في القران فحذفه ههنا কিন্তু ههنــا দ্বারা যদি উদ্দেশ্য হয় 'আমাদের কথাবার্তা ও বাগধারা' তাহলে কোন অসুবিধা নেই। কিন্তু আয়াতে কুরআনীতে এ অর্থ নয়। যেমনটি আল্লামা কাস্তাল্লানী র. স্পষ্ট ভাষায় উল্লেখ করেছেন।–কাসতাল্লানী : ৮/৪০৯

أَرَاذِلُنَا سُقَّاطُنَا : ইঙ্গিত হল وَمَا نَرَاكَ اتَّبَعَكَ إِلَّا الَّذِينَ هُمْ أَرَاذِلُنَا بَادِيَ الرَّأْيِ আয়াতের দিকে। -পারা ১২, রুকূ ২

"আমরা দেখছি, তোমার অনুসরণ করছে কেবল বাহ্যিক দৃষ্টিতে একদম নীচু শ্রেণীর লোকজন।"

তিনি বলেন, উক্ত আয়াতে أَرَاذِلُنَا দ্বারা উদ্দেশ্য হীন ও নীচু শ্রেণীর লোকজন।

إِجْرَامِي هُوَ مَصْدَرٌ مِنْ أَجْرَمْتُ وَبَعْضُهُمْ يَقُولُ جَرَمْتُ : ইঙ্গিত হল قُلْ إِنِ افْتَرَيْتُهُ فَعَلَيَّ إِجْرَامِي وَأَنَا بَرِيءٌ مِمَّا تُجْرِمُونَ (৩৫) আয়াতের দিকে। "তুমি বলে দাও, যদি আমি এ কুরআন মনগড়া তৈরি করে থাকি তবে গোনাহের দায় দায়িত্ব আমার উপর। আর যে অপরাধ তোমরা করছ তা থেকে আমি দায়মুক্ত।"-পারা ১২, রুকূ ৩

তিনি বলেন, إِجْرَامِي শব্দটি أَجْرَمْتُ থেকে মাসদার। আর কেউ কেউ বলেছেন, এটি جَرَمْتُ তথা ছুলাছী মুজাররাদ থেকে। এটি আবু উবায়দার উক্তি।

الْفُلْكُ وَالْفَلَكُ وَاحِدٌ وَهِيَ السَّفِينَةُ وَالسُّفُنُ : ইঙ্গিত হল وَاصْنَعِ الْفُلْكَ بِأَعْيُنِنَا আয়াতের দিকে। "আমার তত্ত্বাবধানে নৌকা তৈরি করে নাও।"-পারা ১২, রুকূ ৪

তিনি বলেন الْفُلْكُ শব্দটি একবচন ও বহুবচন। এদিকেই ইঙ্গিত করেছেন وَهِيَ السَّفِينَةُ وَالسُّفُنُ দ্বারা। অর্থাৎ, যদি একবচন হয় তাহলে السَّفِينَةُ তথা একটি নৌকার অর্থে আর যদি বহুবচন হয় তাহলে السُّفُنُ তথা নৌকাসমূহের অর্থে ব্যবহৃত। পার্থক্য শুধু এতটুকু যে, একবচন হয় الْفُلْكُ এর ফা-উপর পেশ, লাম সাকিন قفل এর ওযনে আর যদি বহুবচন হয় তাহলে ফা এবং লাম উভয়টির উপর পেশ হবে اسد এর ওযনে।

مُجْرَاهَا مَدْفَعُهَا وَهُوَ مَصْدَرُ أَجْرَيْتُ وَأَرْسَيْتُ حَبَسْتُ وَيُقْرَأُ مَرْسَاهَا مِنْ رَسَتْ هِيَ وَمَجْرَاهَا مِنْ جَرَتْ هِيَ وَمُجْرِيهَا وَمُرْسِيهَا مِنْ فُعِلَ بِهَا رَاسِيَاتٌ ثَابِتَاتٌ

ইঙ্গিত হল وَقَالَ ارْكَبُوا فِيهَا بِسْمِ اللَّهِ مَجْرَاهَا وَمُرْسَاهَا আয়াতের দিকে। "নূহ আ. বললেন, এ নৌকায় আরোহণ করো। এর গতিও স্থিতি আল্লাহর নামেই।"-পারা ১২, রুকূ ৪

তিনি বলেন, উক্ত আয়াতে একটি কিরাআত হল مُجْرَاهَا অর্থাৎ, তার গতি। أَجْرَيْتُ এর মাসদার। (অর্থাৎ, বাবে ইফআলের মীমে মাসদারী। কারণ أَجْرَيْتُ এর মাসদার বাবে ইফআল থেকে اجراء আর أَرْسَيْتُ এর অর্থ আমি তা স্থির করেছি, নোঙ্গর করেছি। অর্থাৎ, আয়াতে কারীমায় مُرْسِيهَا শব্দটি أَرْسَيْتُ এর মাসদারের অর্থে। এতে মীম হল মাসদারের।) আর এক কিরাআতে আছে مَرْسَاهَا মীমের উপর যবর সহকারে। এটি رَسَتْ هِيَ থেকে গৃহীত। অর্থাৎ, সে নৌকা থেমে গেছে, স্থির হয়ে গেছে। আর مَجْرَاهَا শব্দটি جَرَتْ هِيَ থেকে গৃহীত। অর্থাৎ, নৌকাটি গতিশীল হল, চলতে লাগল।

আরেক কিরাআতে আছে- وَمُجْرِيهَا وَمُرْسِيهَا উভয়টির মীমে পেশ। অর্থ হল, এ নৌকা চালক গতিদায়ক ও স্থিতিদায়ক আল্লাহ তা'আলা। مِنْ فُعِلَ بِهَا তথা সীগায়ে মাজহূল থেকে গৃহীত। অর্থাৎ, মাফউলের অর্থে ব্যবহৃত। (প্রকাশ থাকে যে, এটি হাফস র. প্রমুখের কিরাআত।)

مَجْرَاهَاومُرْسِيهَا অর্থাৎ, প্রথমটি মীমের উপর যবর, দ্বিতীয়টিকে মীমে পেশ। যবর হলে ছুলাছী থেকে আর পেশ হলে রুবাঈ থেকে।

رَاسِيَاتٌ ثَابِتَاتٌ অর্থ এ স্থানে স্থির- অটল। প্রকাশ থাকে যে, এ শব্দটি এ সূরায় নেই। বরং এটি আছে সূরা সাবায়। ইমাম বুখারী র. مرساها এর সাথে মিলের কারণে এখানে উল্লেখ করেছেন। কারণ উভয়টির মাদ্দা বা মুলধাতু এক।

## بَاب قَوْلِهِ وَيَقُولُ الْأَشْهَادُ هَؤُلَاءِ الَّذِينَ كَذَبُوا عَلَى رَبِّهِمْ أَلَا لَعْنَةُ اللَّهِ عَلَى الظَّالِمِينَ وَيَقُولُ الْأَشْهَادُ وَاحِدُهُ شَاهِدٌ مِثْلُ صَاحِبٍ وَأَصْحَابٍ

**২৪২১. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "সাক্ষীগণ বলবে, এরাই হল সেসব লোক, যারা তাদের প্রতিপালকের বিরুদ্ধে মিথ্যা আরোপ করেছিল। সাবধান! আল্লাহর লা'নত জালিমদের ওপর।"-১১ : ১৮, পারা ১২, রুকূ ২। الْأَشْهَادُ -এর একবচন হল, شَاهِدٌ যেমন أَصْحَاب - এর একবচন صَاحِب। এখানে, الْأَشْهَادُ দ্বারা উদ্দেশ্য হল ফেরেশতাগণ, যারা আমলের সাক্ষী দিবেন।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَزِيدُ بْنُ زُرَيْعٍ حَدَّثَنَا سَعِيدٌ وَهِشَامٌ قَالَا حَدَّثَنَا قَتَادَةُ عَنْ صَفْوَانَ بْنِ مُحْرِزٍ قَالَ بَيْنَا ابْنُ عُمَرَ يَطُوفُ إِذْ عَرَضَ رَجُلٌ فَقَالَ يَا أَبَا عَبْدِ الرَّحْمَنِ أَوْ قَالَ يَا ابْنَ عُمَرَ سَمِعْتَ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي النَّجْوَى فَقَالَ سَمِعْتُ

النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ يُدْنَى الْمُؤْمِنُ مِنْ رَبِّهِ وَقَالَ هِشَامٌ يَدْنُو الْمُؤْمِنُ حَتَّى يَضَعَ عَلَيْهِ كَنَفَهُ فَيُقَرِّرُهُ بِذُنُوبِهِ تَعْرِفُ ذَنْبَ كَذَا يَقُولُ أَعْرِفُ يَقُولُ رَبِّ أَعْرِفُ مَرَّتَيْنِ فَيَقُولُ سَتَرْتُهَا فِي الدُّنْيَا وَأَغْفِرُهَا لَكَ الْيَوْمَ ثُمَّ تُطْوَى صَحِيفَةُ حَسَنَاتِهِ وَأَمَّا الْآخَرُونَ أَوْ الْكُفَّارُ فَيُنَادَى عَلَى رُءُوسِ الْأَشْهَادِ هَؤُلَاءِ الَّذِينَ كَذَبُوا عَلَى رَبِّهِمْ أَلَا لَعْنَةُ اللَّهِ عَلَى الظَّالِمِينَ وَقَالَ شَيْبَانُ عَنْ قَتَادَةَ حَدَّثَنَا صَفْوَانُ

২০৮. মুসাদ্দাদ র...... সাফওয়ান ইব্‌নে মুহরিয র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, (একবার এমন হয়েছে যে,) ইব্‌নে উমর রা. তাওয়াফ করছিলেন। হঠাৎ এক ব্যক্তি (নাম অজানা) তার সম্মুখে এসে বলল, হে আবু আবদুর রহমান অথবা বলল, (রাবীর সন্দেহ) ইব্‌নে উমর! আপনি কি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে (কিয়ামতের দিন আল্লাহ্ তা'আলা এবং মু'মিনদের মধ্যকার) একান্ত আলোচনা (যে একান্ত আলোচনা আল্লাহ তা'আলা কিয়ামত দিবসে মুমিনদের সাথে করবেন) সম্পর্কে কিছু শুনেছেন? তিনি বললেন, আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বলতে শুনেছি যে, (কিয়ামতের দিন) মু'মিনকে তার নিকটবর্তী করা হবে। হিশাম বলেন, মু'মিন নিকটবর্তী হবে, (অর্থ একই) এমনকি আল্লাহ্ তা'আলা তাকে নিজ পর্দায় আবৃত করে নেবেন (এর দ্বারা ইঙ্গিত রহমতের ছায়ার দিকে) এবং তার কাছ থেকে তার গুনাহসমূহের স্বীকারোক্তি নেবেন। (আল্লাহ্ জিজ্ঞেস করবেন) অমুক গুনাহ্ সম্পর্কে তুমি জান কি? বান্দা বলবে, হে আমার রব! আমি জানি, আমি জানি। এভাবে দু'বার বলবে। তখন আল্লাহ্ তা'আলা বলবেন, আমি দুনিয়ায় তোমার গুনাহ্ গোপন রেখেছি। আর আজ তোমার সে গুনাহ্ মাফ করে দিচ্ছি। তারপর তার নেক আমলনামা গুটিয়ে নেয়া হবে। (অর্থাৎ, তার হাতে প্রদান করা হবে।) যেমন আরেকটি কপি হল يعطي الخ।

পক্ষান্তরে অন্যদলকে অথবা (রাবী বলেছেন) কাফেরদের সকলের সামনে ডেকে বলা হবে, এরাই সে লোক যারা আল্লাহ্ সম্পর্কে মিথ্যা আরোপ করেছিল। শায়বান এ হাদীসটি কাতাদা থেকে حَدَّثَنَا صَفْوَانُ শব্দে বর্ণনা করেছেন।

ইমাম বুখারী র. স্পষ্ট করে দিলেন যে, কাতাদার উপর তাদলীসের অভিযোগ আছে। এজন্য عــن عــن করে হাদীস বর্ণনা করলে তা ধর্তব্য হবে না। কিন্তু শায়বানের সনদে عَنْ صَفْوَانَ এর স্থলে আছে حَدَّثَنَا صَفْوَانُ অতএব কোন প্রশ্ন রইল না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাজালিমে ৩৩০ পৃষ্ঠায় এসেছে।

النَّجْوَى যে একান্ত আলোচনা কিয়ামতের দিন আল্লাহ ও মুমিনদের মাঝে হবে।

كَنَفَهُ : নূন-এর উপর যবর, দিক। কিয়ামত দিবসে আল্লাহ তাকে তার রহমতের ছায়াতলে রাখার দিকে ইঙ্গিত। – উমদা

## بَاب قَوْلِهِ وَكَذَلِكَ أَخْذُ رَبِّكَ إِذَا أَخَذَ الْقُرَى وَهِيَ ظَالِمَةٌ إِنَّ أَخْذَهُ أَلِيمٌ شَدِيدٌ الرِّفْدُ الْمَرْفُــودُ الْعَوْنُ الْمُعِينُ رَفَدْتُهُ أَعَنْتُهُ تَرْكَنُوا تَمِيلُوا فَلَوْلَا كَانَ فَهَلَّا كَانَ أُتْرِفُوا أُهْلِكُوا وَقَالَ ابْنُ عَبَّاسٍ زَفِيرٌ وَشَهِيقٌ شَدِيدٌ وَصَوْتٌ ضَعِيفٌ

**২৪২২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং এরূপই আপনার প্রতিপালকের শাস্তি (কঠোর) । যখন তিনি শাস্তি দান করেন জনপদসমূহকে, যখন তারা জুলুম (এবং কুফরী) করে থাকে। তাঁর শাস্তি মর্মন্তুদ, কঠিন।" -১১ : ১০২ الرِّفْدُ الْمَرْفُودُ অর্থাৎ, সাহায্য, যে সাহায্য করা হয় (বলা হয়) رَفَدْتُــهُ – আমি তাকে সাহায্য করলাম। تَرْكَنُــوا – ঝুঁকে পড়ো। فَلَوْلَا كَانَ – কেন হয়নি। أُتْرِفُوا – তাদের ধ্বংস করে দেয়া হল। ইব্‌নে আব্বাস রা. বলেন, زَفِــيرٌ وَشَــهِيقٌ – বিকট আওয়ায এবং ক্ষীণ আওয়ায।

وَأُتْبِعُوا فِي هَذِهِ لَعْنَةً وَيَوْمَ الْقِيَامَةِ بِــئْسَ الرِّفْــدُ الْمَرْفُــودُ (৯৯) : الرِّفْدُ الْمَرْفُودُ الْعَوْنُ الْمُعِينُ رَفَدْتُهُ أَعَنْتُهُ ইঙ্গিত হল আয়াতের দিকে।

"আর এ দুনিয়ায় তাদের পেছনে তাদেরকে করা হয়েছে অভিশাপগ্রস্ত আর অভিশাপগ্রস্ত হবে তারা কিয়ামত দিবসেও। কত নিকৃষ্ট সে পুরুস্কার যা তাদের দেওয়া হবে।"- সূরা হূদ ; ৯৯, পারা ১২, রুকূ ৯

তিনি বলেন, উক্ত আয়াতে الرِّفْدُ الْمَرْفُودُ এর অর্থ হল الْعَوْنُ الْمُعِينُ (প্রদেয় সাহায্য তথা রহমত স্বরূপ প্রদেয় পুরস্কার) আরবরা বলে, رَفَدْتُهُ অর্থাৎ, আমি তার সাহায্য করেছি। বুঝা গেল الرِّفْدُ এর অর্থ বখশিশ, পুরুস্কার ও মদদ।

تَرْكَنُوا تَمِيلُوا : ইঙ্গিত হল وَلَا تَرْكَنُوا إِلَى الَّذِينَ ظَلَمُوا আয়াতের দিকে।

"(হে মুসলমানরা!) যারা সীমালংঘন করেছে তাদের প্রতি (অথবা যারা তাদের অনুরূপ তাদের প্রতি আন্তরিক বন্ধুত্ব ও আমল-অবস্থায় সাদৃশ্য অবলম্বন করে) ঝুঁকে পড়ে না।"-সূরা হূদ : ১১৩, পারা ১২, রুকূ ১০

তিনি বলেন, تَرْكَنُوا অর্থ তোমরা ঝুঁকো, আকৃষ্ট হও।

فَلَوْلَا كَانَ فَهَلَّا كَانَ : ইঙ্গিত হল فَلَوْلَا كَانَ مِنَ الْقُرُونِ مِنْ قَبْلِكُمْ আয়াতের দিকে।

তোমাদের পূর্ব যুগে (আমি যাদের রক্ষা করেছিলাম তাদের মধ্যে অল্প কিছু সংখ্যক ছাড়া সজ্জন) কেন হল না!"- হূদ : ১১৬, পারা ১২, রুকূ ১০

তিনি বলেন, আয়াতে فَلَوْلَا এর অর্থ হল فَهَلَّا কেন হল না! কুরআন মজীদে বেশির ভাগ لولا শব্দ هلا এর অর্থে ব্যবহৃত।

أُتْرِفُوا أُهْلِكُوا : ইঙ্গিত হল وَاتَّبَعَ الَّذِينَ ظَلَمُوا مَا أُتْرِفُوا فِيهِ وَكَانُوا مُجْرِمِينَ (١١٦) আয়াতের দিকে।

আর জালিম-নাফরমানরা সেসব ভোগ-সম্ভারের পেছনেই পড়েছিল যা তাদেরকে দেয়া হয়েছিল। আর তারা ছিল অপরাধী।- সূরা হূদ : ১১৬, পারা ১২, রুকূ ১০

তিনি বলেন, أُتْرِفُوا অর্থ তাদেরকে ধ্বংস করা হয়েছে। মূলত ترف يترف من سمع -এর অর্থ হল খোশহাল হওয়া, সুখ-স্বাচ্ছন্দে থাকা, আরামের জীবন যাপন করা। ছুলাছী মযীদ বাবে ইফআল থেকে اتـــراف এর অর্থ হল, সুখ-স্বাচ্ছন্দ ও অর্থবিত্তের কারণে অবাধ্য ও নষ্ট হয়ে যাওয়া। আর এটাই হল ধ্বংসের কারণ। উদ্দেশ্য হল, এখানে أُتْرِفُـــوا - এর তাফসীর করা হয়েছে লাযিমী অর্থ দ্বারা।

زَفِـــيرٌ وَشَـــهِيقٌ : وَقَالَ ابْنُ عَبَّاسٍ زَفِيرٌ وَشَهِيقٌ شَدِيدٌ وَصَوْتٌ ضَعِيفٌ ইঙ্গিত হল فَأَمَّا الَّذِينَ شَقُوا فَفِي النَّارِ لَهُمْ فِيهَا زَفِيرٌ وَشَهِيقٌ (١٠٦) আয়াতের দিকে। "অতঃপর যারা হতভাগ্য হবে তারা জাহান্নামে এমতাবস্থায় থাকবে যে তারা সেখানে চিৎকার ও আর্তনাদ করতে থাকবে।" -সূরা হূদ : ১০৬, পারা ১২, রুকূ ৯

তিনি বলেন, হযরত ইবনে আব্বাস রা. বলেন, زَفِيرٌ হল চিৎকার আর شَهِيقٌ হল আর্তনাদ-নীচু আওয়াজ। এ প্রসঙ্গে ভাষাবিদদের বিভিন্ন উক্তি রয়েছে। কেউ বলেন, زَفِيرٌ হল গাধার প্রথম আওয়াজ আর شَهِيقٌ হল শেষ আওয়াজ যখন সে তা সিনার দিকে ফিরিয়ে আনে। কেউ কেউ বলেছেন, زَفِيرٌ গাধার আওয়াজ আর شَهِيقٌ হল খচ্চরের আওয়াজ ইত্যাদি।

حَدَّثَنَا صَدَقَةُ بْنُ الْفَضْلِ أَخْبَرَنَا أَبُو مُعَاوِيَةَ حَدَّثَنَا بُرَيْدُ بْنُ أَبِي بُرْدَةَ عَنْ أَبِي بُرْدَةَ عَنْ أَبِي مُوسَى رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّ اللَّهَ لَيُمْلِي لِلظَّالِمِ حَتَّى إِذَا أَخَذَهُ لَمْ يُفْلِتْهُ قَالَ ثُمَّ قَرَأَ وَكَذَلِكَ أَخْذُ رَبِّكَ إِذَا أَخَذَ الْقُرَى وَهِيَ ظَالِمَةٌ إِنَّ أَخْذَهُ أَلِيمٌ شَدِيدٌ

২০৯. সাদাকা ইব্‌নে ফায্‌ল র...... আবু মূসা আশ'আরী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ্ তা'আলা (দুনিয়াতে কয়েকদিন) জালিমদের অবকাশ দিয়ে থাকেন। অবশেষে যখন তাকে পাকড়াও করেন, তখন আর ছাড়েন না। (বর্ণনাকারী বলেন,) এরপর তিনি [নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম] এ আয়াত তিলাওয়াত করেন- وَكَذَلِكَ أَخْذُ رَبِّكَ إِذَا أَخَذَ الْقُرَى وَهِيَ ظَالِمَةٌ إِنَّ أَخْذَهُ أَلِيمٌ شَدِيدٌ

"এবং এরূপই আপনার রবের শাস্তি"। তিনি শাস্তি দান করেন জনপদসমূহকে যখন তারা জুলুম করে থাকে। তার শাস্তি মর্মন্তুদ, কঠিন।" -পারা ১২, রুকূ ৯, ১১ : ১০২

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম মুসলিম, ইবনে মাজাহ র. প্রমুখ বর্ণনা করেছেন।

## بَاب قَوْلِهِ وَأَقِمْ الصَّلَاةَ طَرَفَيْ النَّهَارِ وَزُلَفًا مِنْ اللَّيْلِ إِنَّ الْحَسَنَاتِ يُذْهِبْنَ السَّيِّئَاتِ ذَلِكَ ذِكْرَى لِلذَّاكِرِينَ وَزُلَفًا سَاعَاتٍ بَعْدَ سَاعَاتٍ وَمِنْهُ سُمِّيَتْ الْمُزْدَلِفَةُ الزُّلَفُ مَنْزِلَةٌ بَعْدَ مَنْزِلَةٍ وَأَمَّا زُلْفَى فَمَصْدَرٌ مِنْ الْقُرْبَى ازْدَلَفُوا اجْتَمَعُوا أَزْلَفْنَا جَمَعْنَا

**২৪২৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : (হে মুহাম্মদ!) নামায কায়েম করুন দিবসের দু'প্রান্তভাগে ও রজনীর প্রথমাংশে। নেক কাজ অবশ্যই পাপ মিটিয়ে দেয়। যারা উপদেশ গ্রহণ করে এটি তাদের জন্য এক উপদেশ। -১১ : ১১৪। وَزُلَفًا – সময়ের পর সময়। এশব্দ থেকেই الْمُزْدَلِفَةُ-এর নামকরণ করা হয়েছে। الزُّلَفُ মনযিলের পর মনযিল। زُلْفَى মাসদার অর্থ নিকটবর্তী হওয়া। ازْدَلَفُوا – একত্রিত হয়েছে। أَزْلَفْنَا অর্থ আমরা একত্রিত করেছি। (কারণ নেক কাজ দ্বারা গোনাহ মিটে যায়।) -পারা ১২, রুকূ ১০

زُلَفًا যা-এর উপর পেশ, লামের উপর যবর। বহুবচন। এর একবচন زلفة যেমন ظلم শব্দটি ظلمة এর বহুবচন। এর তাফসীর করেন, سَاعَاتٍ بَعْدَ سَاعَاتٍ দ্বারা। এখানে পরবর্তীর অর্থ উদ্দেশ্য নয়। আসলে زلفة এর অর্থ হল ঘণ্টা, সময়, মরতবা, শ্রেণী। এ থেকেই الْمُزْدَلِفَةُ। কারণ সেখানে এসে রাতের বেলায় অবস্থান করে। আর الزُّلَفُ অর্থ হল মনযিল বা স্তরসমূহ। এজন্য এর তাফসীর করেছেন مَنْزِلَةٌ بَعْدَ مَنْزِلَةٍ দ্বারা।

زُلْفَى এ শব্দটি এ সূরায় নেই, বরং সূরা সোয়াদে আছে। এটি মাসদার الْقُرْبَى এর ন্যায়। অর্থ নৈকট্য। ازْدَلَفُوا তারা একত্রিত হয়েছে। أَزْلَفْنَا তারা একত্রিত করেছে।

**ব্যাখ্যা :** তাফসীর বিশেষজ্ঞগণ এ ব্যাপারে একমত হয়েছেন যে, الصَّلَاةَ দ্বারা এখানে উদ্দেশ্য হল ফরয নামাযসমূহ। –কুরতুবী ও বাহরে মুহীত।

আর নামাযের ইকামত (এখানে اوقات صلوة লেখা আছে। এটি ভুল। শুদ্ধ হল ইকামতে সালাত। অনুবাদক) দ্বারা সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরের মতে উদ্দেশ্য হল পূর্ণ পাবন্দি এবং সর্বদা আদায়। আর কেউ কেউ বলেছেন, সকল আদব সহকারে নামায আদায় করা। কেউ কেউ বলেছেন, এর দ্বারা উদ্দেশ্য উত্তম সময়ে নামায আদায় করা। এ তিনটি উক্তি وَأَقِمْ الصَّلَاةَ এর তাফসীরে বর্ণিত হয়েছে। বাস্তবে কোন ইখতিলাফ নেই। এসবই ইকামতে সালাতের অর্থে অন্তর্ভুক্ত।

ইকামতে সালাতের হুকুম প্রদানের পর নামাযের ওয়াক্তসমূহের ইজমালী বিবরণ হল এই যে, 'দিনের দুই দিক বা প্রান্ত ' সম্পর্কে বিভিন্ন উক্তি রয়েছে। কোন কোন সলফ বা পূর্ববর্তী মনীষীর মতে এতে ফজর, জোহর ও আসর তিনটি নামাযই অন্তর্ভুক্ত। যেন দিনকে দুভাগ করে প্রথম ভাগে ফজরকে আর দ্বিতীয় ভাগে জোহর আসর দু'ওয়াক্ত নামাযকে অন্তর্ভুক্ত করা হয়েছে। কারণ দ্বিতীয়াংশ দ্বিপ্রহর থেকে আরম্ভ হয়ে সূর্যাস্ত পর্যন্ত শেষ হয়। আর وَزُلَفًا مِنْ اللَّيْلِ দ্বারা উদ্দেশ্য মাগরিব ও ইশা। ফলে নামাযের পাঁচটি ওয়াক্তই এসে গেছে।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَزِيدُ هُوَ ابْنُ زُرَيْعٍ حَدَّثَنَا سُلَيْمَانُ التَّيْمِيُّ عَنْ أَبِي عُثْمَانَ عَنْ ابْنِ مَسْعُودٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَجُلًا أَصَابَ مِنْ امْرَأَةٍ قُبْلَةً فَأَتَى رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَذَكَرَ ذَلِكَ لَهُ فَأُنْزِلَتْ عَلَيْهِ وَأَقِمْ الصَّلَاةَ طَرَفَيْ النَّهَارِ وَزُلَفًا مِنْ اللَّيْلِ إِنَّ الْحَسَنَاتِ يُذْهِبْنَ السَّيِّئَاتِ ذَلِكَ ذِكْرَى لِلذَّاكِرِينَ قَالَ الرَّجُلُ أَلِيَ هَذِهِ قَالَ لِمَنْ عَمِلَ بِهَا مِنْ أُمَّتِي

২১০. মুসাদ্দাদ র...... ইব্‌নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একবার কোন এক ব্যক্তি জনৈক মহিলাকে চুমু দিলেন। তারপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে এ ঘটনা বললেন, এক ব্যক্তি এক (পর) নারীকে চুম্বন করেছিল। তখন (এ ঘটনার প্রেক্ষিতে) এ আয়াত অবতীর্ণ হয়- وَأَقِمْ الصَّلَاةَ طَرَفَيْ النَّهَارِ وَزُلَفًا مِنْ اللَّيْلِ إِنَّ الْحَسَنَاتِ يُذْهِبْنَ السَّيِّئَاتِ ذَلِكَ ذِكْرَى لِلذَّاكِرِينَ "নামায কায়েম করবে দিবসের দু-প্রান্তভাগে ও রজনীর প্রথমাংশে (দিবসের প্রথম প্রান্ত ভাগে ফজরের নামায, দ্বিতীয় ভাগে যোহর ও আসরের নামায এবং রাতে প্রথমাংশে মাগরিব ও ইশার নামায। মোট এ পাঁচ ওয়াক্ত নামায ফরয।- নোমান আহমদ-ইব্‌নে কাছীর সূত্রে।) নেক কাজ অবশ্যই পাপকে মিটিয়ে দেয়। যারা উপদেশ গ্রহণ করে তাদের জন্য এ এক উপদেশ।-১১ : ১১৪ তখন সে লোকটি বলল, (ইয়া রাসূলাল্লাহ!) এ হুকুম কি শুধু আমার জন্য? রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যারাই এ অনুসারে আমল করবে, তাদের জন্য।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সালাতে ৭৫ এবং তাফসীরে ৬৭৮ পৃষ্ঠায় এসেছে।

أَنَّ رَجُلًا أَصَابَ : তিনি হলেন আবুল ইয়াসর : ابو اليسر এর ইয়ার উপর যবর। কাব ইবনে আমর। আর কেউ কেউ বলেছেন, নাবহান আত তামমার। আর কারো কারো উক্তি মতে আমর ইবনে গাযিয়্যা রা.। ইত্যাদি।

بسم الله الرحمن الرحيم

# سُورَةُ يُوسُفَ

# সূরা ইউসূফ

ভারতীয় কপিতে অনুরূপই আছে অর্থাৎ, সূরা ইউসুফের আগে বিস্‌মিল্লাহির রহমানির রহীম। উমদাতুল কারীতেও অনুরূপ আছে তবে কোন কোন ব্যাখ্যাগ্রন্থে সূরা ইউসুফের পরে بسم الله الرحمن الرحيم লিপিবদ্ধ আছে। সুরাটি মক্কী। আয়াত সংখ্যা : ১১১, রুকূ ১২।

**শানে নুযূল ও নামকরণের কারণ**

ইয়াহুদিরা পরীক্ষার জন্য নবী করীম সালালাহু আলাইহি ওয়া সালামকে বলেছিল যদি আপনি সত্য নবী হন তাহলে বলুন, ইয়াকূব বংশধর মুলকে শাম থেকে কিভাবে মিসরে স্থানান্তরিত হয়ে এলেন? এর উত্তরে এ পূর্ণ ঘটনাটি অবতীর্ণ হয়। যেটি নবী করীম সালালাহু আলাইহি ওয়া সালাম এর মুজিযা এবং তার নবুওয়্যাতের বড় একটি প্রমাণ ছিল। যেহেতু হযরত ইউসুফ আ.- এর পূর্ণ ইতিবিত্ত শুধু এ সূরাতেই রয়েছে সেহেতু এ সূরার নাম হয়েছে সূরা ইউসুফ।

وَقَالَ فُضَيْلٌ عَنْ حُصَيْنٍ عَنْ مُجَاهِدٍ مُتَّكَأً الْأُتْرُجُّ قَالَ فُضَيْلٌ الْأُتْرُجُّ بِالْحَبَشِيَّةِ مُتْكًا وَقَالَ ابْنُ عُيَيْنَةَ عَنْ رَجُلٍ عَنْ مُجَاهِدٍ مُتْكًا قَالَ كُلُّ شَيْءٍ قُطِعَ بِالسِّكِّينِ

ফুযায়ল (প্রসিদ্ধ দুনিয়া বিরাগী মনীষী ছিলেন। তিনি হলেন ইবনে ইয়ায)বলেন, হোসাইন (ইবনে আব্দুর রহমান ) থেকে, তিনি মুজাহিদ থেকে, মুজাহিদ বলেছেন مُتَّكَأً মানে লেবু। ফুযায়ল বলেন, হাবশী ভাষায় লেবুকে مُتْكًا বলে। সুফিয়ান ইবনে উয়াইনা ( নাম অজানা) এক ব্যক্তির সুত্রে মুজাহিদ থেকে বর্ণনা করেন যে, مُتْكًا হল সেসব জিনিস যে গুলো ছুড়ি দিয়ে কাটা হয়।

**ব্যাখ্যা ঃ** ইঙ্গিত হল وَأَعْتَدَتْ لَهُنَّ مُتَّكَأً وَآتَتْ كُلَّ وَاحِدَةٍ مِنْهُنَّ سِكِّينًا আয়াতের দিকে। "সেসব (শহুরে মহিলাদের) জন্য সে একটি আসনবিশিষ্ট মজলিস তৈরি করল, আর (যখন তারা সবাই উপস্থিত হল এবং তাদের সামনে বিচিত্র ধরনের খাবার ও ফল উপস্থিত করা হল যেগুলোর মধ্য থেকে কিছু খাবার ছিল যেগুলো চাকু দিয়ে কেটে খাবার মত।) এজন্য তাদের প্রত্যেককে একেকটি করে চাকু দিল।" -পারা-১২, রুকূ ১৪

ব্যাখ্যা : এতে مُتْكًا মীমের উপর পেশ, তা সাকিন কাফের উপর তানভীন হামযা ছাড়া। এটি ইবনে আব্বাস ইবনে উমর ও মুজাহিদ প্রমুখের কিরাআত। ফুযায়ল র. এর রেওয়ায়াত অনুসারে এর অর্থ হল اترنج (রায়ের পরে নূন অতিরিক্ত , জীম তাশদীদশূণ্য।) লেবু। কোন কোন কপিতে আছে اترج হামযার উপর পেশ, তা সাকিন, রায়ের উপর পেশ, জীমের উপর তাশদীদ। এ হল দু'টি লুগাত। অর্থ একই।

সুফিয়ান ইবনে উয়াইনা র. এর রেওয়ায়াত হল মুজাহিদ থেকে জনৈক ব্যক্তি সূত্রে متكا সেসব জিনিস, যেগুলো কেটে খাওয়া হয়। সংখ্যাগরিষ্ঠের কিরাআতে মুতাওয়াতিরা হল مُتكأ মীমের উপর পেশ, তায়ের উপর তাশদীদ, কাফ-এর উপর যবর, হামযাতে তানভীন। ইসমে মাফঊল। অর্থ হল- খাওয়ার মজলিস। যমখশরী বলেন, متكا ما يتكأ عليه من نمارق অর্থাৎ, মসনদ, তাকিয়া। উভয় তাফসীরই বর্ণিত আছে। কারণ, আমীর ও নেতাদের খাবার মজলিসে মসনদ ও তাকিয়ার রীতি ছিল। অবশ্য শরীয়ত তা থেকে নিষেধ করেছে।

وَقَالَ قَتَادَةُ لَذُو عِلْمٍ لِمَا عَلَّمْنَاهُ عَامِلٌ بِمَا عَلِمَ : ইঙ্গিত হল اِنَّه لَذُوْ عِلْمٍ لِمَا عَلَّمْنَاه আয়াতের দিকে। "নিশ্চয় সে বড় আলেম ছিল কারণ তাকে (ইয়াকূব আ. কে) ইলম দান করেছিলাম।"

ইমাম বুখারী র. বলেন- কাতাদাহ বলেছেন, আয়াতে ذوعلم এর অর্থ হল স্বীয় ইলম অনুযায়ী আমলকারী।

وَقَالَ (فى نسخة سَعِيدُ) بْنُ جُبَيْرٍ صُوَاعَ الْمَلِكِ مَكُّوكُ الْفَارِسِيِّ الَّذِي يَلْتَقِي طَرَفَاهُ كَانَتْ تَشْرَبُ بِهِ الْأَعَاجِمُ : ইঙ্গিত হল قَالُوْا نَفْقِدُ صُوَاعَ الْمَلِكِ আয়াতের দিকে। "তারা বলল, আমরা আমাদের রাজকীয় পরিমাপ-পাত্র পাচ্ছিনা।" পারা : ১৩ রুকূ ৩। অর্থাৎ, সেটি উধাও হয়ে গেছে।

সাঈদ ইবনে জুবায়ের র. বলেছেন, আয়াতে কারীমায় صواع শব্দটি ফার্সী ভাষায় অর্থাৎ, ইরাকীদের ভাষায় একটি পরিমাপ-পাত্র যার উভয়দিক মিলে যায়। অনারবরা এর দ্বারা পানি পান করত। উদ্দেশ্য হল صواع এরূপ একটি পরিমাপ- পাত্র যার নিচের অংশ প্রশস্ত আর উপরের অংশ সংকীর্ণ ছিল। ফয়যুল বারী গ্রন্থকার এ সংজ্ঞা দেয়ার পর চিত্র ও দিয়েছেন এরূপ- ⌓। ফয়যুল বারী : ৪/১৯৩

مَكُّوكُ মীমের উপর যবর, কাফের উপর তাশদীদ ও পেশ, ওয়াও সাকিন, শেষে আরেকটি কাফ। ইরাকীদের প্রসিদ্ধ পরিমাপ পাত্র।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ تُفَنِّدُونِ تُجَهِّلُونِ : ইঙ্গিত হল إِنِّي لَأَجِدُ رِيحَ يُوسُفَ لَوْلَا أَنْ تُفَنِّدُونِ (٩٤) "(ইউসুফ আ. এর পিতা বলল,) যদি তোমরা আমাকে বার্ধক্যে বিভ্রান্তিমূলক উক্তিকারক না মনে কর, তাহলে (একটি কথা বলব,) আমার নিকট তো ইউসুফের সুঘ্রাণ আসছে।"

ইবনে আব্বাস রা. বলেন, تُفَنِّدُونِ অর্থ হল যদি তোমরা মূর্খ না বল, বিবেকের ত্রুটি আছে বলে মনে না কর।

وَقَالَ غَيْرُهُ غَيَابَةٌ كُلُّ شَيْءٍ غَيَّبَ عَنْكَ شَيْئًا فَهُوَ غَيَابَةٌ وَالْجُبُّ الرَّكِيَّةُ الَّتِي لَمْ تُطْوَ ইঙ্গিত হল وَأَلْقُوهُ فِي غَيَابَةِ الْجُبِّ يَلْتَقِطْهُ بَعْضُ السَّيَّارَةِ "এবং তারা তাকে একটি অন্ধকার কূপে ফেলে দিল, যাতে কোন পথিক তাকে তুলে নেয়।

তিনি বলেন, ইবনে আব্বাস রা. ছাড়া অন্য কেউ তথা আবু উবায়দা র. বলেছেন, আয়াতে غَيَابَةٌ অর্থ হল সে সব জিনিস যেগুলোকে তুমি গোপন করে ফেল, উধাও করে ফেল। الْجُبُّ হল এরূপ কূপ যার কোন বাঁধণ বা ঢাকনা নেই। غَيَابَةُ الْجُبِّ এর অর্থ হল কূপের অন্ধকার।

بِمُؤْمِنٍ لَنَا بِمُصَدِّقٍ ইঙ্গিত হল وَتَرَكْنَا يُوسُفَ عِنْدَ مَتَاعِنَا فَأَكَلَهُ الذِّئْبُ وَمَا أَنْتَ بِمُؤْمِنٍ لَنَا (١٧) "আমরা ইউসুফ কে নিজেদের সামানপত্রের নিকট রেখে এসেছিলাম, অতঃপর তাকে বাঘে খেয়ে ফেলেছে; কিন্তু আপনিতো আমাদের কথা বিশ্বাস করবেন না তথা সত্যায়ন করবেন না। (কারণ, আমাদের প্রতি আপনার কুধারণা আছে।)"

أَشُدَّهُ قَبْلَ أَنْ يَأْخُذَ فِي النُّقْصَانِ يُقَالُ بَلَغَ أَشُدَّهُ وَبَلَغُوا أَشُدَّهُمْ وَقَالَ بَعْضُهُمْ وَاحِدُهَا شَدٌّ ইঙ্গিত হল وَلَمَّا بَلَغَ أَشُدَّهُ آتَيْنَاهُ حُكْمًا وَعِلْمًا (٢٢) "আর যখন সে স্বীয় যৌবনে পৌছল তখন আমি তাকে জ্ঞান ও প্রজ্ঞা দান করলাম।"

তিনি বলেন, উপরোক্ত আয়াতে أَشُدَّهُ দ্বারা উদ্দেশ্য হল, ঘাটতি পূর্বেকার জীবন। (তিরিশ থেকে চল্লিশ বছরের মাঝামাঝি)। আরবগণ বলেন, بَلَغَ أَشُدَّهُ وَبَلَغُوا أَشُدَّهُمْ অর্থাৎ, সে স্বীয় শক্তি ও যৌবনে পৌঁছেছে।

وَقَالَ بَعْضُهُمْ وَاحِدُهَا شَدٌّ : কেউ কেউ বলেছেন أَشُدَّ শব্দটির একবচন হল شَدٌّ। এটাই ইমাম কিসাঈ র. থেকে বর্ণিত আছে। আর আবু উবায়দা র. বলেছেন, এ শব্দ থেকে কোন একবচন নেই।

وَالْمُتَّكَأُ مَا اتَّكَأْتَ عَلَيْهِ لِشَرَابٍ أَوْ لِحَدِيثٍ أَوْ لِطَعَامٍ وَأَبْطَلَ الَّذِي قَالَ الْأُتْرُجُّ وَلَيْسَ فِي كَلَامِ الْعَرَبِ الْأُتْرُجُّ فَلَمَّا احْتُجَّ عَلَيْهِمْ بِأَنَّهُ الْمُتَّكَأُ مِنْ نَمَارِقَ فَرُّوا إِلَى شَرٍّ مِنْهُ فَقَالُوا إِنَّمَا هُوَ الْمُتْكُ سَاكِنَةَ التَّاءِ وَإِنَّمَا الْمُتْكُ طَرَفُ الْبَظْرِ وَمِنْ ذَلِكَ قِيلَ لَهَا مَتْكَاءُ وَابْنُ الْمَتْكَاءِ فَإِنْ كَانَ ثَمَّ أُتْرُجٌّ فَإِنَّهُ بَعْدَ الْمُتَّكَإِ

الْمُتَّكَأُ ১. তা'তে তাশদীদ যোগে এবং কাফ- এর পর হামযা। ইসমে মাফউল। (এটি কিরাআতে মুতাওয়াতিরা।) এটি সংখ্যাগরিষ্ঠের কিরাআত। মসনদ-তাকিয়া। খাওয়া বা পান করার জন্য কিংবা কথোপকথনের জন্য যাতে ঠেস লাগাবে। যে الْأُتْرُجُّ বলেছেন তিনি ভুল বলেছেন। (অর্থাৎ, ইমাম বুখারী র. আবু উবাদার অনুসরনে বলেন, الْمُتَّكَأُ এর অর্থ যে মুজাহিদ الْأُتْرُجُّ বা লেবু বলেছেন সেটি ভুল।) আরবী ভাষায় الأترنج নয় (অর্থাৎ, متكأ শব্দের অর্থ আরবী ভাষায় الأترنج একেবারেই আসে না।) অতঃপর যখন তাদের বিরুদ্ধে প্রমাণ পেশ করা হল যে, متكأ অর্থ হল মসনদ ও তাকিয়া, তখন তিনি অর্থাৎ, الأترنج অর্থের প্রবক্তা এর চেয়েও নিকৃষ্টতর অর্থ (যেটি ঐতিহ্যগতভাবে ও যৌক্তিকগতভাবেও সম্পূর্ণ ভুল) বলতে আরম্ভ করলেন। বলতে শুরু করেন যে, এ শব্দটি হল مُتْكٌ (তা সাকিন- তাতে তাশদীদ নেই)। এটি ভুল এজন্য যে, مُتْكٌ হল রমণীর লজ্জাস্থানের কিনারা, যেখান মহিলার খতনা করে। খতনার পর যে অংশটুকু অবশিষ্ট থাকে সেটাকে বলে مُتْكٌ। এজন্য মহিলাকে বলে مَتْكَاءُ। তার ছেলেকে বলে ابْنُ الْمَتْكَاء। (মীমের উপর যবর ও তা তাশদীদবিহীন, শব্দটিতে মদ সহ। অর্থ খতনাবিহীন নারী। তাকে بظراء ও বলে।- কাসতাল্লানী

অতঃপর যদি সেখানে (যুলায়খার মজলিসে) লেবু থাকে তবে তা মসনদ- তাকিয়ার পরেই হবে।

**ব্যাখ্যা :** মূলত: এখানে দুটি কিরাআত রয়েছে- ১. এক কিরাআত হল তা- এর উপর তাশদীদ এবং কাফ-এর পর হামযা সহ। এটি মুতাওয়াতির ও সংখ্যাগরিষ্ঠের কিরাআত। ২. তা সাকিন এবং হামযা ছাড়া। এটি শায (নগন্য) কিরাআত। ইমাম বুখারী সংখ্যাগরিষ্ঠের কিরাআত অবলম্বন করে বলেন, الْأُتْرُجُّ অর্থ 'লেবু' সঠিক নয়; বরং এর অর্থ হল মসনদ, তাকিয়া, যাতে ঠেস দিয়ে বসা হয়। যেমন আমীর- উমারাগণের ভোজ সভায় ঠেস দিয়ে বসার প্রথা ছিল। মুজাহিদ প্রমূখ থেকে الْأُتْرُجُّ তথা 'লেবু' বর্ণিত আছে। এর সম্পর্ক مُتْكَأ তাশদীদবিহীন কিরাআতের সাথে। যার অর্থ আসে মিষ্টি লেবু ও মহিলাদের লজ্জাস্থানের কিনারা। অতএব তাশদীদ ছাড়া পড়লে مُتْكٌ -এর দুটি অর্থ হয়– ১. মিষ্টি লেবু, ২. মহিলাদের লজ্জাস্থানের কিনারা। সুতরাং কোন প্রশ্ন নেই।

হাফিজ ইবন হাজার আসকালানী র. বলেন– "আল্লামা কিরমানী র. বলেন–ইমাম বুখারী র. -এর উদ্দেশ্য হল وَأَعْتَدَتْ لَهُنَّ مُتَّكَأً আয়াতে مُتَّكأ শব্দটি اتكاء হতে ইসমে মাফউলের শব্দ। এটি مُتْكَاءُ মিষ্টি লেবু ও মহিলাদের লজ্জাস্থানের কিনারা অর্থে নয়। তিনি একটি অপছন্দনীয় বাক্য এনেছেন। আসলে তিনি তারচেয়েও আরো অপসন্দনীয় কথা বলেছেন। যিনি বুখারীর কালামের ব্যাখ্যা করতে চান এমন লোকের জন্য এরূপ শীর্ষস্থানীয় ইমামের সাথে এটা বেয়াদবীর শামিল। এটা অনুচিত। -ফাতহুল বারী : ৮/৩৫৭

وَقَالَ نِسْوَةٌ فِي الْمَدِينَةِ امْرَأَةُ الْعَزِيزِ تُرَاوِدُ فَتَاهَا عَنْ نَفْسِهِ قَدْ شَغَفَهَا : শَغَفَهَا يُقَالُ بَلَغَ شِغَافَهَا وَهُوَ غِلَافُ قَلْبِهَا وَأَمَّا شَعَفَهَا فَمِنَ الْمَشْعُوفِ ইঙ্গিত হল আয়াতের দিকে। "নগরে কিছু সংখ্যক নারী বলল, আযীযের স্ত্রী তার যুবক দাস থেকে মন্দ (অবৈধ) কাজ কামনা করছে, (কতটা নিম্ন মানের কাজ যে, গোলামের প্রতি আসক্ত হয়!) প্রেম তাকে উন্মত্ত করেছে। (এ গোলামের প্রেম তার অন্তরে স্থান করে নিয়েছে।)"-১২:৩০

তিনি বলেন, شَغَفَهَا حُبًّا এর অর্থ হল সে যুলায়খার অন্তরে ইউসুফের প্রেম স্থান করে নিয়েছে। বলা হয় بَلَغَ شِغَافَهَا। شغاف শব্দের অর্থ হল মনের পর্দা। আর شَغَفَهَا শব্দটি مَشْغُوف থেকে উদ্ভুত। (অর্থাৎ, একটি কিরাআত হল আইন সহকারে, যেটি مَشْغُوف থেকে গৃহীত, যার অর্থ হল প্রেমাসক্ত। অর্থাৎ, ইউসুফ তাকে আসক্ত করে ফেলেছে।

**ব্যাখ্যা :** شَغَف من ف মহব্বত অন্তরের পর্দায় প্রবেশ করা। হৃদয়ে অনুপ্রবেশ করা। شَغَاف অন্তরের পর্দা। মুহাদ্দিসগণ শীনের নিচে যের দিয়েছেন এবং অভিধানবিদগণ শীনের উপর যবর দিয়ে شَغَاف বলে থাকেন। কেউ কেউ বলেছেন, এর অর্থ হল অন্তরের দানা, কেউ কেউ বলেছেন, হৃদয়ের মাঝে একটি কালো রক্তপিণ্ড। আল্লামা আইনী র. বলেন-

ای قد شغف يوسف زليخا يعنى بلغ حبه الى شغافها بكسر الشين المعجمة فى ضبط المحدثين وعند اهل اللغة بالفتح وهو غلاف قلبها و قيل الشغاف حبة القلب وقيل هو علقة سوداء فى صميمه-عمدة-٣٠١

وَإِلَّا تَصْرِفْ عَنِّي كَيْدَهُنَّ أَصْبُ إِلَيْهِنَّ وَأَكُنْ مِنَ الْجَاهِلِينَ (٣٣) আয়াতের দিকে। ইঙ্গিত হল, أَصْبُ أَمِيلُ صَبَا مَالَ "আর যদি (হে আল্লাহ! আপনি) তাদের ছলনা থেকে আমাকে রক্ষা না করেন তবে আমি হয়তো তাদের প্রতি আকৃষ্ট হয়ে পড়বো এবং আমি অজ্ঞদের অন্তর্ভূক্ত হব।"-১২:৩৩

তিনি বলেন, আয়াতে أَصْبُ শব্দের অর্থ হল, আমি ঝুকে পড়বো। صَبَا শব্দের অর্থ হল, সে ঝুকে পড়ল।

قَالُوا أَضْغَاثُ أَحْلَامٍ وَمَا نَحْنُ بِتَأْوِيلِ الْأَحْلَامِ بِعَالِمِينَ (٤٤) আয়াতের দিকে। ইঙ্গিত হল, أَضْغَاثُ أَحْلَامٍ مَا لَا تَأْوِيلَ لَهُ : "তারা বলল, এটা অর্থহীন স্বপ্ন এবং আমরা এরূপ স্বপ্নব্যাখ্যায় অভিজ্ঞ নই।"-১২:৪৪

তিনি বলেন, আয়াতে أَضْغَاثُ أَحْلَامٍ এর অর্থ হল কল্পনা প্রসূত স্বপ্ন, এলেমেলো খাব, যার কোন ব্যাখ্যা নেই তথা যার কোন বাস্তবতা নেই। أَضْغَاثُ শব্দটি ضِغْثٌ এর বহুবচন। এর অর্থ হল মুষ্টিপূর্ণ ঘাস। লাকড়ির বোঝা। যেহেতু লাকড়ির বোঝায় সব ধরনের ভালমন্দ কাঠ থাকে, সেহেতু এলোমেলো স্বপ্ন ও কল্পনা প্রসূত বিভিন্ন ধরনের খাবকে أَضْغَاثُ أَحْلَامٍ বলে।

ضِغْثٌ : وَالضِّغْثُ مِلْءُ الْيَدِ مِنْ حَشِيشٍ وَمَا أَشْبَهَهُ وَمِنْهُ وَخُذْ بِيَدِكَ ضِغْثًا لَا مِنْ قَوْلِهِ أَضْغَاثُ أَحْلَامٍ وَاحِدُهَا ضِغْثٌ এর অর্থ হল, ঘাস,খড়কুটা ও এধরনের জিনিস দ্বারা হাত পূর্ণ করা। এ থেকেই এসেছে সূরা সোয়াদের আয়াত خذ بيدك ضغثا "তুমি একমুঠো কাঠ নাও (যাতে ১০০ শলা থাকে)।"-২৩:১৩

এটি আল্লাহ তা'আলার বাণী أَضْغَاثُ أَحْلَامٍ থেকে নয়। (অর্থাৎ, أَضْغَاثُ أَحْلَامٍ শব্দে ضِغْثٌ এর এ অর্থ উদ্দেশ্য নয় বরং এখানে উদ্দেশ্য হল কল্পনাপ্রসূত স্বপ্ন, এলোমেলো খাব, যার কোন ব্যাখ্যা নেই। বস্তুত أَضْغَاثُ শব্দের একবচন হল ضِغْثٌ।

وَنَمِيرُ أَهْلَنَا وَنَحْفَظُ أَخَانَا وَنَزْدَادُ كَيْلَ بَعِيرٍ আয়াতের দিকে। ইঙ্গিত হল, نَمِيرُ مِنَ الْمِيرَةِ : "আমরা আমাদের পরিবারবর্গকে খাদ্য-সামগ্রী এনে দিব এবং আমরা আমাদের ভ্রাতার রক্ষনাবেক্ষন করব ও অতিরিক্ত আর এক উষ্ট্র-বোঝাই পণ্য আনব।"-১২:৬৫

তিনি বলেন, আয়াতে كَيْلَ بَعِيرٍ দ্বারা উদ্দেশ্য হল, বোঝা বহনকারী একটি উট। এই পরিমান খাদ্য সামগ্রী আমরা অতিরিক্ত আনব তথা যদি আমাদের সাথে একজন মানুষ বেড়ে যায় তাহলে একটি অংশও বেড়ে যাবে।

وَنَزْدَادُ كَيْلَ بَعِيرٍ مَا يَحْمِلُ بَعِيرٌ:

**ব্যাখ্যা :** মুজাহিদ র. থেকে বর্ণিত, এ স্থানে بَعِير দ্বারা গাধা উদ্দেশ্য। হযরত মুকাতিল র. যাবুর থেকে বর্ণনা করেন যে, ইবরানী ভাষায় প্রত্যেক বোঝা বহনকারীকে بَعِير বলা হয়। এ বক্তব্যের সমর্থন এর দ্বারা হয় যে, হযরত ইউসুফ আ. এর ভাই কেনানে থাকতেন। আর কেনানে উট ছিল না।- উমদা, ফাতহ ইত্যাদি

وَلَمَّا دَخَلُوا عَلَى يُوسُفَ آوَى إِلَيْهِ أَخَاهُ আয়াতের দিকে। ইঙ্গিত হল, أَوَى إِلَيْهِ ضَمَّ إِلَيْهِ : "যখন তারা (ইউসুফ ভ্রাতাগণ) ইউসুফের সামনে উপস্থিত হল (এবং বিনইয়ামিনকে পেশ করে বলল, আমরা আপনার নির্দেশানুযায়ী তাকে এনেছি।) তখন ইউসুফ তার সহোদরকে নিজের কাছে রাখল।"-১২:৬৯

তিনি বলেন, আয়াতে أَوَى إِلَيْهِ এর অর্থ হল, নিজের দিকে মিলিয়ে নিলেন, নিজের কাছে রেখে দিলেন বা স্থান দিলেন।

السِّقَايَةُ مِكْيَالٌ: ইঙ্গিত হল, فَلَمَّا جَهَّزَهُمْ بِجَهَازِهِمْ جَعَلَ السِّقَايَةَ فِي رَحْلِ أَخِيهِ (٧٠) আয়াতের দিকে। "অতঃপর যখন সে তাদের সামগ্রীর (শস্য ও রওয়ানার) ব্যবস্থা করে দিল, তখন সে তার সহোদরের মালপত্রের মধ্যে পান- পাত্র ( এটি শস্য পরিমাপ-পাত্রও ছিল) রেখে দিল।"-১২:৭০

তিনি বলেন, আয়াতে السِّقَايَةُ এর অর্থ হল, পরিমাপ-পাত্র।

تَفْتَأُ لَا تَزَالُ: ইঙ্গিত হল, قَالُوا تَاللَّهِ تَفْتَأُ تَذْكُرُ يُوسُفَ حَتَّى تَكُونَ حَرَضًا أَوْ تَكُونَ مِنَ الْهَالِكِينَ (٨٥) আয়াতের দিকে।

"তারা বলল, আল্লাহর শপথ, আপনি তো (মনে হয়) সারাক্ষন ইউসুফের কথা স্মরণ করতে থাকবেন যতক্ষন না আপনি মুমুর্ষ হবেন অথবা মৃত্যু লাভ করবেন।"-১২:৮৫

তিনি বলেন, আয়াতে تَفْتَأُ এর অর্থ হল, সর্বদা থাকবেন।

**ব্যাখ্যা :** فعل ناقص من باب سمع মূলত لَا تَفْتَأُ ছিল। আয়াতে যেহেতু تالله تفتأ রয়েছে এজন্য حرف نفي বিলুপ্ত করা হয়েছে। কেননা কসমের সাথে হ্যাঁবাচক এর কোন আলামত বিদ্যমান না থাকলে নাবাচক ধরে নেয়া হয়।

حَرَضًا مُحْرَضًا يُذِيبُكَ الْهَمُّ: ইঙ্গিত হল, পূর্বোক্ত حَتَّى تَكُونَ حَرَضًا أَوْ تَكُونَ مِنَ الْهَالِكِينَ আয়াতের দিকে। তিনি বলেন, আয়াতে حَرَضًا এর অর্থ হল, مُحْرَضًا তথা মাসদার ইসমে মাফউলের অর্থে। এর অর্থ হল অস্থির, রোগাক্রান্ত। অতঃপর এর ব্যাখ্যা করছেন يُذِيبُكَ الْهَمُّ দ্বারা। অর্থাৎ, পেরেশানী আপনাকে মুমুর্ষ বানিয়ে ফেলবে।

تَحَسَّسُوا تَخَبَّرُوا : ইঙ্গিত হল, يَا بَنِيَّ اذْهَبُوا فَتَحَسَّسُوا مِنْ يُوسُفَ وَأَخِيهِ আয়াতের দিকে। "হে আমার পুত্রগণ! তোমরা যাও, ইউসুফ ও তার সহোদরের অনুসন্ধান করো।"-১২:৮৭

তিনি বলেন, আয়াতে কারীমায় تَحَسَّسُوا শব্দের অর্থ কোন খবর নাও-অনুসন্ধান কর।

مُزْجَاةٌ قَلِيلَةٌ : ইঙ্গিত হল, وَجِئْنَا بِبِضَاعَةٍ مُزْجَاةٍ আয়াতের দিকে। "আর আমরা তুচ্ছ পুঁজি নিয়ে এসেছি (অর্থাৎ, অল্প পুঁজি ও অসম্পূর্ণ দাম নিয়ে এসেছি)।"-১২:৮৮

তিনি বলেন, আয়াতে مُزْجَاةٍ এর অর্থ হল কম ও অসম্পূর্ণ।

**ব্যাখ্যা :** অল্প-অসম্পূর্ণ পুঁজি দ্বারা উদ্দেশ্য কী? হযরত ইকরামা র. হতে বর্ণিত, স্বল্প ও নগন্য উদ্দেশ্য। কেউ কেউ বলেন– উদ্দেশ্য 'নিম্নমানের'। কেউ বলেন, পশমী রশি, চামড়া এবং মশক প্রভৃতির মতো তুচ্ছ বস্তু ছিল।

غَاشِيَةٌ مِنْ عَذَابِ اللَّهِ عَامَّةٌ مُجَلِّلَةٌ : ইঙ্গিত হল, أَفَأَمِنُوا أَنْ تَأْتِيَهُمْ غَاشِيَةٌ مِنْ عَذَابِ اللَّهِ أَوْ تَأْتِيَهُمُ السَّاعَةُ بَغْتَةً وَهُمْ لَا يَشْعُرُونَ (١٠٧) আয়াতের দিকে। "তবে কি তারা আল্লাহর সর্বগ্রাসী শাস্তি থেকে অথবা তাদের অজ্ঞাতসারে কিয়ামতের আকস্মিক উপস্থিতি থেকে নিরাপদ?"-১২:১০৭

তিনি বলেন, আয়াতে কারীমায় غَاشِيَةٌ مِنْ عَذَابِ اللَّهِ এর অর্থ হল, সর্বগ্রাসী আযাব। যা কাউকে ছেড়ে দেয় না। مُجَلِّلَةٌ জীমের উপর যবর, তাশদীদযুক্ত লামের নিচে যের। শব্দটি جَلَّلَ الشيئ থেকে গৃহীত। অর্থ এটি বস্তুটির উপর ব্যাপক হয়ে গিয়েছে, জিনিসটিকে গ্রাস করে নিয়েছে।

(فى نسخة) اسْتَيْأَسُوا يَئِسُوا لَا تَيْأَسُوا مِنْ رَوْحِ اللَّهِ مَعْنَاهُ الرَّجَاءُ خَلَصُوا نَجِيًّا اعْتَزَلُوا نَجِيًّا وَالْجَمِيعُ أَنْجِيَةٌ يَتَنَاجَوْنَ الْوَاحِدُ نَجِيٌّ وَالِاثْنَانِ وَالْجَمِيعُ نَجِيٌّ وَأَنْجِيَةٌ

اسْتَيْأَسُوا : অর্থ তারা নিরাশ হয়েছে। لَا تَيْأَسُوا مِنْ رَوْحِ اللَّهِ : অর্থ (আল্লাহর রহমত থেকে নিরাশ হয়ো না) আশা। خَلَصُوا نَجِيًّا : অর্থ তারা নির্জনে আলাদা হয়ে গেছে। نَجِيًّا শব্দের বহুবচন أَنْجِيَةٌ। يَتَنَاجَوْنَ : তারা একান্তে কথা বলে। نَجِيٌّ একবচন। দ্বিবচন ও বহুবচন نَجِيٌّ وَأَنْجِيَةٌ।

بَاب قَوْلِهِ وَيُتِمُّ نِعْمَتَهُ عَلَيْكَ وَعَلَى آلِ يَعْقُوبَ كَمَا أَتَمَّهَا عَلَى أَبَوَيْكَ مِنْ قَبْلُ إِبْرَاهِيمَ وَإِسْحَاقَ

**২৪২৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী- "তিনি তোমার উপর ও ইয়াকূব বংশধরের উপর তার নেয়ামত পরিপূর্ণ করবেন যেমন তা পূর্ণাঙ্গ করেছেন ইতোপূর্বে তোমার প্রপিতাদ্বয় ইবরাহীম ও ইসহাকের উপর ।"

**ব্যাখ্যা :** হযরত ইউসুফ আ.-কে সম্বোধন করা হয়েছে ।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا عَبْدُ الصَّمَدِ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنْ أَبِيهِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْكَرِيمُ ابْنُ الْكَرِيمِ ابْنِ الْكَرِيمِ ابْنِ الْكَرِيمِ يُوسُفُ بْنُ يَعْقُوبَ بْنِ إِسْحَاقَ بْنِ إِبْرَاهِيمَ

২১১. আব্দুল্লাহ ইবনে মুহাম্মদ.......হযরত আব্দুল্লাহ ইবনে উমর রা. নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন, তিনি এরশাদ করেছেন-কারীম ইবনে কারীম ইবনে কারীম ইবনে কারীম ইবনে কারীম ছিলেন ইউসুফ ইবনে ইয়াকূব ইবনে ইসহাক ইবনে ইবরাহীম ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এই হিসেবে যে, হাদীস ও শিরোনামে এসব নবীর আলোচনা এসেছে । উদ্দেশ্য হল, হাদীসে ঐ চারজন নবীর নাম উল্লেখ করা হয়েছে যাদেরকে আল্লাহ তা'আলা নবুওয়তের নেয়ামত দান করেছেন । হাদীসটি কিতাবুল আম্বিয়ার ৪৭৯ পৃষ্ঠায় এসেছে । উক্ত হাদীস দ্বারা হযরত ইউসুফ আ.-এর বিশেষ ফযীলত প্রমাণিত হয় যা অন্য কেউর নেই । বংশ ধারাবাহিকতায় পর্যায়ক্রমে চারজন নবী ছিলেন । হযরত ইউসুফ আ. নবী ছিলেন । তার পিতা হযরত ইয়াকুব, তাঁর পিতা হযরত ইসহাক আ. এবং তাঁর পিতা হযরত ইবরাহীম খলীলুল্লাহ আ. সকলেই নবুওয়তের নেয়ামতে ধন্য ছিলেন । এটা আল্লাহর মেহেরবাণী তিনি যাকে ইচ্ছা তাকে তা দান করেন । তবে এটি শাখাগত ফযীলত । এতে ব্যাপক শ্রেষ্ঠত্ব আবশ্যক হয় না ।

بَاب قَوْلِهِ لَقَدْ كَانَ فِي يُوسُفَ وَإِخْوَتِهِ آيَاتٌ لِلسَّائِلِينَ

**২৪২৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী- "ইউসুফ ও তার ভাইদের মাঝে রয়েছে জিজ্ঞাসাকারীদের জন্য অনেক নিদর্শন ।"

**হযরত ইউসুফ আ.-এর ভাইদের নাম**

১ । دوبيل দালে পেশ, ওয়াও সাকিন, বা'তে যের ,এরপর ইয়া সাকিন, এরপর লাম । তিনি সবার বড় ছিলেন ।

٢ شمعون ٣ لاوي ٤ يهودا ٥ داني ٦ نفتالي ٧ كاد ٨ اشير ٩ ايساجر ١٠ ايلون ١١ بنيامين

**ফাতহুল বারী, কিতাবুল আম্বিয়া ৬ : ৪১৭**

ইউসুফ আ.-সহ মোট ১২ ভাই । কারও কারও থেকে বর্ণিত সবচেয়ে বড় ভাই ছিলেন ইয়াহুদা (আল্লাহই সর্বাধিক জ্ঞাত) । এঁদের সকলের ছেলে সন্তান হয় এবং সবার বংশ বিস্তৃত হয় । হযরত ইয়াকূব আ.-এর উপাধি যেহেতু ইসরাঈল ছিল এজন্য এই ১২ গোত্রকে ইসরাঈলী বলা হয় ।

উক্ত ১২ ছেলে থেকে বড় ১০ জন হযরত ইয়াকুব আ.-এর প্রথম স্ত্রী লাইয়্যা বিনতে লাইয়্যানের গর্ভে ছিলেন । তাঁর মৃত্যুর পর হযরত ইয়াকুব আ. লাইয়্যার বোন রাহেলাকে বিবাহ করেন । তার গর্ভে দুই ছেলে হযরত ইউসুফ ও বিনইয়ামিন হয় । এজন্য হযরত ইউসুফ আ.-এর সহোদরা শুধু বিন ইয়ামিন ছিলেন । বাকি ১০ জন বৈমাতৃক ছিলেন । হযরত ইউসুফ আ.-এর শৈশবে মাতা রাহেলার মৃত্যু বিন ইয়ামিনের জন্মলগ্নেই হয়েছিল ।

**حَدَّثَنِي** مُحَمَّدٌ أَخْبَرَنَا عَبْدَةُ عَنْ عُبَيْدِ اللَّهِ عَنْ سَعِيدِ بْنِ أَبِي سَعِيدٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ سُئِلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيُّ النَّاسِ أَكْرَمُ قَالَ أَكْرَمُهُمْ عِنْدَ اللَّهِ أَتْقَاهُمْ قَالُوا لَيْسَ عَنْ هَذَا نَسْأَلُكَ قَالَ فَأَكْرَمُ النَّاسِ يُوسُفُ نَبِيُّ اللَّهِ ابْنُ نَبِيِّ اللَّهِ ابْنِ نَبِيِّ اللَّهِ ابْنِ خَلِيلِ اللَّهِ قَالُوا لَيْسَ عَنْ هَذَا نَسْأَلُكَ قَالَ فَعَنْ مَعَادِنِ الْعَرَبِ تَسْأَلُونِي قَالُوا نَعَمْ قَالَ فَخِيَارُكُمْ فِي الْجَاهِلِيَّةِ خِيَارُكُمْ فِي الْإِسْلَامِ إِذَا فَقِهُوا تَابَعَهُ أَبُو أُسَامَةَ عَنْ عُبَيْدِ اللَّهِ

২১২. মুহাম্মদ ......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে জিজ্ঞেস করা হল, কোন ব্যক্তি অধিক সম্মানিত? তিনি বললেন, তাদের মধ্যে সে-ই আল্লাহর নিকট বেশি সম্মানিত, যে তাদের মধ্যে সবচাইতে বেশি পরহেজগার। (কারণ, আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে– ان اكرمكم عند الله اتقيكم) লোকেরা বলল, আমরা এ সম্পর্কে জিজ্ঞেস করিনি। (অর্থাৎ, আমাদের প্রশ্নের উদ্দেশ্য এটা নয়) তিনি বললেন, সর্বাধিক সম্মানিত ব্যক্তি (খান্দানীভাবে) আল্লাহর নবী ইউসুফ আ. তিনি তো নবী ইয়াকুব আ.-এর পুত্র, তিনি নবী ইসহাক আ. -এর পুত্র এবং তিনি (ইসহাক আ.) খলীলুল্লাহ্ আ. -এর পুত্র। লোকেরা বলল, আমাদের প্রশ্ন এ ব্যাপারে ছিল না। তিনি বললেন, সম্ভবত তোমরা আরব বংশ সম্পর্কে জিজ্ঞেস করেছ। তারা বলল, হ্যাঁ। তিনি (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বললেন, সম্ভবত তোমরা আরব বংশ সম্পর্কে জিজ্ঞেস করেছ। তারা বলল হ্যাঁ।

রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যারা জাহেলিয়াতে তোমাদের মাঝে উত্তম ছিল, ইসলামেও তারা উত্তম যদি তারা দীন সম্পর্কে জ্ঞানের অধিকারী হয়। আবু উসামা রা. উবায়দুল্লাহর সূত্রে এটাকে সমর্থন করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল হল হাদীসে হযরত ইউসুফ আ.-এর আলোচনা এসেছে এবং তাঁর সম্পর্কে প্রশ্নকারীদের আভিজাত্য প্রমাণ করেছে।

* হাদীসটি কিতাবুল আম্বিয়ার ৪৭৯ পৃষ্ঠায় এসেছে।

হযরত ইয়াকুব আ. ইউসুফ আ.-কে বলেন, وَكَذَلِكَ يَجْتَبِيكَ رَبُّكَ الاية -পারা ১২, রুকূ ১১ এবারও বলেন وَأَخَافُ أَنْ يَأْكُلَهُ الذِّئْبُ দুটি বাক্যের মাঝে বাহ্যিকভাবে বিরোধ পরিলক্ষিত হয়। কেননা প্রথম বাক্যের দ্বারা বুঝা যায়, হযরত ইয়াকুব আ. পূর্ণ বিশ্বস্ততা ও দৃঢ়তার সাথে বলছেন, ভবিষ্যতে ইউসুফকে اجتباء তথা নবুওয়ত দানে ধন্য করবেন। এরপর نعمت اجتباء এর বহিঃপ্রকাশের পূর্বে ভীতির বহিঃপ্রকাশ কেন করলেন? وَأَخَافُ أَنْ يَأْكُلَهُ الذِّئْبُ - "আমি তাকে বাঘে খাওয়ার আশংকা করছি?"

১. তার একটি উত্তর তো এই দেয়া হচ্ছে যে, বাঘে খাওয়ার এক উদ্দেশ্য তো এই হতে পারে যে, বাঘে ধরে তাকে যখম করে দেবে। তাকে একদম ধ্বংস করে দেয়া উদ্দেশ্য নয়।

২. উক্ত বাক্যের দ্বারা হযরত ইয়াকুব আ.-এর উদ্দেশ্য হল ইউসুফ আ.-এর ভাইদেরকে প্রতিবাদ ও প্রত্যাখ্যান করা যাতে তাকে সাথে না নিয়ে যায়।

৩. وَكَذَلِكَ يَجْتَبِيكَ رَبُّكَ الاية এটি দোয়াসূচক বাক্য, যদিও বাহ্যিকভাবে খবর। যেমন বলা হয়– يرحمك الله – رحمه الله সুতরাং বাঘে খেয়ে নিলেও কোনও আপত্তি থাকে না।

৪. হযরত ইয়াকুব আ. হযরত ইউসুফ যে মনোনয়ন ও বড়ত্বের খবর দিয়েছিলেন তা ইউসুফ আ.-এর উক্ত ঘটনা সংঘটিত হওয়ার পূর্বেই জেনেছিলেন। উদ্দেশ্য হল হযরত ঈসা ও ইয়াহইয়া আ. এর মতো সম্ভবত হযরত ইউসুফকেও বাল্যকালেই নবুওয়ত দানে ধন্য করেছিলেন যদিও সাধারণ নিয়মানুযায়ী নবুওয়ত লাভের জন্য চল্লিশ বছর ছিল। এ উত্তরটির ইঙ্গিত বিদ্যমান যেমন আল্লাহ তা'আলা বলেন, وَأَوْحَيْنَا إِلَيْهِ لَتُنَبِّئَنَّهُمْ بِأَمْرِهِمْ هَذَا وَهُمْ لَا يَشْعُرُونَ (১৫) আমি তার (ইউসুফের) কাছে ওহী প্রেরণ করি (যখন ইউসুফের ভাইগণ ইউসুফকে কূপে ফেলে দিল। ইউসুফকে সান্ত্বনা দেয়ার জন্য) তুমি তাদেরকে (ভবিষ্যতে) এ চক্রান্তের কথা বলবে আর তারা চিনতে পারবে না (অর্থাৎ, শাহী বেশ-ভূষা দেখে তারা চিনতে পারবে না)। -পারা ১২, রুকূ ১২ এছাড়া আরও অনেক উত্তরই দেয়া যায়।

## بَاب قَوْلِه قَالَ بَلْ سَوَّلَتْ لَكُمْ أَنْفُسُكُمْ أَمْرًا فَصَبْرٌ جَمِيلٌ سَوَّلَتْ زَيَّنَتْ

**২৪২৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "সে (ইয়াকুব আ.) বলল, না, তোমাদের মন তোমাদের জন্য একটি কাহিনী সাজিয়ে দিয়েছে।" -১২ : ১৮ আবু উসামা রা. উবায়দুল্লাহর সূত্রে এটাকে সমর্থন করেন।

**حَدَّثَنَا** عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ صَالِحٍ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ ح و حَدَّثَنَا الْحَجَّاجُ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ عُمَرَ النُّمَيْرِيُّ حَدَّثَنَا يُونُسُ بْنُ يَزِيدَ الْأَيْلِيُّ قَالَ سَمِعْتُ الزُّهْرِيَّ سَمِعْتُ عُرْوَةَ بْنَ الزُّبَيْرِ وَسَعِيدَ بْنَ الْمُسَيَّبِ وَعَلْقَمَةَ بْنَ وَقَّاصٍ وَعُبَيْدَ اللَّهِ بْنَ عَبْدِ اللَّهِ عَنْ حَدِيثِ عَائِشَةَ زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ قَالَ لَهَا أَهْلُ الْإِفْكِ مَا قَالُوا فَبَرَّأَهَا اللَّهُ كُلٌّ حَدَّثَنِي طَائِفَةً مِنْ الْحَدِيثِ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنْ كُنْتِ بَرِيئَةً فَسَيُبَرِّئُكِ اللَّهُ وَإِنْ كُنْتِ أَلْمَمْتِ بِذَنْبٍ فَاسْتَغْفِرِي اللَّهَ وَتُوبِي إِلَيْهِ قُلْتُ إِنِّي وَاللَّهِ لَا أَجِدُ مَثَلًا إِلَّا أَبَا يُوسُفَ فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ وَأَنْزَلَ اللَّهُ إِنَّ الَّذِينَ جَاءُوا بِالْإِفْكِ عُصْبَةٌ مِنْكُمْ الْعَشْرَ الْآيَاتِ

২১৩. আবদুল আযীয ইব্‌নে আবদুল্লাহ্ র....... যুহরী রা. উরওয়া ইব্‌নে যুবায়ির, সাঈদ ইব্‌নে মুসাইয়্যিব, আলাকামা ইব্‌নে ওয়াক্কাস এবং উবায়দুল্লাহ্ ইব্‌নে আবদুল্লাহ্ থেকে বর্ণনা করেন। তিনি বলেন, আর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মীনী আয়েশা রা. -এর ইফ্‌ক সম্পর্কে অপবাদকারীরা যা বলেছে, তা শুনেছি। আল্লাহ্ তাঁকে নির্দোষ প্রমাণিত করেছেন। (অর্থাৎ, উপরোক্ত চার মনীষী– উরওয়া প্রমূখের প্রত্যেকেই ঘটনার এক একটি অংশ বর্ণনা করেছেন। ঘটনা বর্ণনাকালে তাঁরা বলেছেন,) তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (হযরত আয়েশা রা. কে) বললেন, যদি তুমি নির্দোষ হয়ে থাকে তবে অতিশীঘ্র আল্লাহ্ তোমার নির্দোষিতা প্রকাশ করে দিবেন; আর যদি তোমার দ্বারা এ গুনাহ্ সংঘটিত হয়ে থাকে, তবে আল্লাহ্‌র নিকট ক্ষমা প্রার্থনা কর এবং তওবা কর। আয়েশা রা. বললেন, আল্লাহর কসম! এ সময় আমি ইউসুফ আ. -এর পিতা (ইয়াকূব আ.) -এর উদাহরণ ছাড়া আর কিছুই জবাব দেয়ার মত খুঁজে পাচ্ছি না। (তিনি যা বলেছিলেন) : فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ "সুতরাং পূর্ণ ধৈর্যই শ্রেয়, তোমরা যা বলছ সে বিষয়ে একমাত্র আল্লাহই আমার সাহায্যস্থল।" অবশেষে আল্লাহ্ তা'আলা আমার (নির্দোষিতা ঘোষণা করে হযরত আয়েশা রা.-এর পবিত্রতা সম্পর্কে) (إِنَّ الَّذِينَ جَاءُوا بِالْإِفْكِ عُصْبَةٌ مِنْكُمْ) সহ দশটি আয়াত নাযিল করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল فَصَبْرٌ جَمِيلٌ এ বাক্যে। হযরত ইউসুফ আ.-এর পিতা فَصَبْرٌ جَمِيلٌ বলেছেন। উদ্দেশ্য হল : উক্ত হাদীসে যেহেতু ইউসুফ আ. এর সম্মানিত পিতার কাহিনী রয়েছে এ জন্য ইমাম বুখারী র. এখানে হাদীসটি লিপিবদ্ধ করেছেন।

হাদীসটি সুদীর্ঘভাবে বাবুল ইফকের ৫৯৩ হতে ৫৯৬ পৃষ্ঠায় এসেছে। এর বিশদ ব্যাখ্যা নাসরুল বারীর কিতাবুল মাগাযীর ২০২ থেকে ২১২ পৃষ্ঠায় দেখে নিন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীস মিল স্পষ্ট। হাদীস দীর্ঘভাবে বাবুল ইফকের ৫৯৩ পৃষ্ঠায় গেছে এবং সুরা নূরের ৬৯৬ পৃষ্ঠায় আসবে।

**حَدَّثَنَا** مُوسَى حَدَّثَنَا أَبُو عَوَانَةَ عَنْ حُصَيْنٍ عَنْ أَبِي وَائِلٍ قَالَ حَدَّثَنِي مَسْرُوقُ بْنُ الْأَجْدَعِ قَالَ حَدَّثَتْنِي أُمُّ رُومَانَ وَهْيَ أُمُّ عَائِشَةَ قَالَتْ بَيْنَا أَنَا وَعَائِشَةُ أَخَذَتْهَا الْحُمَّى فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَعَلَّ فِي حَدِيثٍ تُحُدِّثَ قَالَتْ نَعَمْ وَقَعَدَتْ عَائِشَةُ قَالَتْ مَثَلِي وَمَثَلُكُمْ كَيَعْقُوبَ وَبَنِيهِ بَلْ سَوَّلَتْ لَكُمْ أَنْفُسُكُمْ أَمْرًا فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ

২১৪. মূসা রা. ....... আয়েশা রা. -এর মাতা উম্মে রূমান রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, (অপবাদ রটনার সময়) আয়েশা রা. ও আমি বসা। এমতাবস্থায় সে জ্বরাক্রান্ত হল। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, সম্ভবত এ অপবাদের কারণে জ্বর হয়েছে। উম্মে রূমান রা. বললেন, হ্যাঁ। আয়েশা রা. উঠে বসল এবং বলল, আমার এবং আপনার উদহারণ ইয়াকুব আ. এবং তাঁর পুত্র ইউসুফ আ. -এর ন্যায়। بَلْ سَوَّلَتْ لَكُمْ أَنْفُسُكُمْ أَمْرًا فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ তার ভাইয়েরা কাহিনী সাজাল। তখন ইয়াকুব আ. বলল, "পূর্ণ ধৈর্যই শ্রেয়। তোমরা যা বলছ, সে বিষয়ে একমাত্র আল্লাহই আমার সাহায্যস্থল।"

## بَاب قَوْلِهِ وَرَاوَدَتْهُ الَّتِي هُوَ فِي بَيْتِهَا عَنْ نَفْسِهِ وَغَلَّقَتْ الْأَبْوَابَ وَقَالَتْ هَيْتَ لَكَ وَقَالَ عِكْرِمَةُ هَيْتَ لَكَ بِالْحَوْرَانِيَّةِ هَلُمَّ وَقَالَ ابْنُ جُبَيْرٍ تَعَالَهْ

**২৪২৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "সে [ইউসুফ আ. ] যে স্ত্রীলোকের ঘরে ছিল সে তার থেকে অসৎ কর্ম কামনা করল এবং দরজাগুলো বন্ধ করে দিল ও বলল, 'এসো', ইকরামা বলেন, هَيْتَ لَكَ 'আইস' হাওরানী ভাষা, ইব্নে জুবাইর বলেন, تَعَالَهْ এসো।

**ব্যাখ্যা :** بِالْحَوْرَانِيَّةِ : হাওরান-এর দিকে সম্বন্ধযুক্ত। যা সিরিয়ার একটি শহর বা পাহাড় ছিল। حَوْرَان হা-এর উপর যবর,ওয়াও সাকিন এবং রা ও আলিফ নূন সহ।

**حَدَّثَنِي** أَحْمَدُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا بِشْرُ بْنُ عُمَرَ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ سُلَيْمَانَ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ مَسْعُودٍ قَالَ هَيْتَ لَكَ قَالَ وَإِنَّمَا نَقْرَؤُهَا كَمَا عُلِّمْنَاهَا مَثْوَاهُ مُقَامُهُ وَأَلْفَيَا وَجَدَا أَلْفَوْا آبَاءَهُمْ أَلْفَيْنَا وَعَنْ ابْنِ مَسْعُودٍ بَلْ عَجِبْتُ وَيَسْخَرُونَ

২১৫. আহমদ ইব্নে সাঈদ র...... আবদুল্লাহ্ ইব্নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, هَيْتَ لَكَ আমরা সেভাবেই পড়তাম, যেভাবে আমাদের শিখানো হয়েছে। مَثْوَاهُ অর্থ স্থান এবং وَأَلْفَيَا অর্থ তারা পেয়েছে। এ থেকে أَلْفَوْا آبَاءَهُمْ أَلْفَيْنَا হয়েছে। এমনিভাবে ইব্নে মাসউদ রা. হতে بَلْ عَجِبْتُ وَيَسْخَرُونَ এর মধ্যে তা কে পেশযুক্ত করে বর্ণনা করা হয়েছে তিনি এভাবে পড়তেন।

**ব্যাখ্যা :** প্রসিদ্ধ কিরাআত عَجِبْتَ এটি واحد مذكر حاضر- সম্বোধনসূচক শব্দ যা অনুবাদ থেকে সুস্পষ্ট। উক্ত আয়াতে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -কে সম্বোধন করা হয়েছে। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উক্ত কাফেরদের মিথ্যা বলা ও অস্বীকার করা নিয়ে আশ্চর্যবোধ করেন আর তারা আপনার আশ্চর্যের উপর করে ঠাট্টা- মশকারী।

দ্বিতীয় কিরাআত : হামযা, কিসাঈ ও সাঈদ ইবন জুবাইরের عَجِبْتُ সীগায়ে মুতাকাল্লিম।

এখানে একটি প্রশ্ন উত্থাপিত হয় যে, এখানে সূরা সাফফাতের উক্ত আয়াতটি অপ্রাসঙ্গিক মনে হয়। শিরোনামের সাথে কোনও সঙ্গতি বুঝা যায় না। যেমন– আল্লামা আইনী র. বলেন, لا مناسبة لذكره ههنا এরপর তিনি নিজেই আল্লামা কিরমানী র. এর উত্তর উল্লেখ করেন- واجاب الكرماني بقوله لبيان ان ابن مسعود كما يقرأ هيتُ يقرأ عَجِبْتُ -উমদা।

মোটকথা, উক্ত ইবারত উল্লেখ করে ইমাম বুখারী র. এর উদ্দেশ্য হল, হযরত ইবন মাসউদ রা. এর কিরাআত যেমন هيتُ এর তা -এর মধ্যে পেশ, এমনিভাবে عَجِبْتُ -এর তা-এর মাঝে ও পেশ। সুতরাং শিরোনামের সাথে মিল স্পষ্ট হল।

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ مُسْلِمٍ عَنْ مَسْرُوقٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ قُرَيْشًا لَمَّا أَبْطَئُوا عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِالْإِسْلَامِ قَالَ اللَّهُمَّ اكْفِنِيهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ فَأَصَابَتْهُمْ سَنَةٌ حَصَّتْ كُلَّ شَيْءٍ حَتَّى أَكَلُوا الْعِظَامَ حَتَّى جَعَلَ الرَّجُلُ يَنْظُرُ إِلَى السَّمَاءِ فَيَرَى بَيْنَهُ وَبَيْنَهَا مِثْلَ الدُّخَانِ قَالَ اللَّهُ فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ قَالَ اللَّهُ إِنَّا كَاشِفُو الْعَذَابِ قَلِيلًا إِنَّكُمْ عَائِدُونَ أَفَيُكْشَفُ عَنْهُمْ الْعَذَابُ يَوْمَ الْقِيَامَةِ وَقَدْ مَضَى الدُّخَانُ وَمَضَتْ الْبَطْشَةُ

২১৬. হুমায়দী র....... আবদুল্লাহ্ থেকে বর্ণিত, যখন কুরাইশগণ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ইসলামের দাওয়াত অস্বীকার করল, তখন তিনি আল্লাহর দরবারে আরয করলেন (তাদের ব্যাপারে বদদো'আ করলেন), اللَّهُمَّ اكْفِنِيهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ فَأَصَابَتْهُمْ سَنَةٌ حَصَّتْ كُلَّ شَيْءٍ ইয়া আল্লাহ্! যেমনিভাবে আপনি ইউসুফ আ. -এর সময় সাত বছর ধরে দুর্ভিক্ষ দিয়েছিলেন, তেমনিভাবে ওদের ওপর দুর্ভিক্ষ নাযিল করে (তাদের অনিষ্ট হতে) বাঁচান। তারপর কুরাইশগণ এক বছর পর্যন্ত এমন দুর্ভিক্ষের মধ্যে আপতিত হল যে, সব কিছু ধ্বংস হয়ে গেল; এমনকি তারা হাড় পর্যন্ত খেতে শুরু করল; যখন কোন ব্যক্তি আকাশের দিকে নজর করত, তখন আকাশ ও তার মধ্যে শুধু ধোঁয়া

দেখত। (অর্থাৎ, প্রচণ্ড ক্ষুধা এবং প্রচুর দুর্ভিক্ষের কারণে চোখের জ্যোতি দুর্বল হয়ে পড়েছিল। যার ফলে উপরের দিকে তাকালে ধোঁয়ার মত দেখত)

আল্লাহ্ বলেন, فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ "আপনি (তাদের জন্য) সেদিনের অপেক্ষায় থাকুন, যেদিন আকাশ স্পষ্ট ধোঁয়া নিয়ে আসবে।"

আল্লাহ্ আরও বলেন : إِنَّا كَاشِفُوا الْعَذَابِ قَلِيلًا إِنَّكُمْ عَائِدُونَ "আমি শাস্তি কিছুটা সরিয়ে নিব, (কিন্তু) তোমরা (পূর্ব তথা কুফরী অবস্থায়) প্রত্যাবর্তন করবে।" (এতে 'আযাব' দ্বারা দুর্ভিক্ষের আযাব উদ্দেশ্য। ইবনে মাসউদ রা. বলেন,) কিয়ামতের দিন তাদের থেকে আযাব দূর করা হবে কি? (অর্থাৎ, না, প্রশ্নবোধক হামযা অস্বীকৃতির জন্য ব্যবহৃত হয়েছে) এবং الْبَطْشَةُ -এর ব্যাখ্যা আগে বলা হয়েছে। (মোটকথা, ধোয়ার আযাব এসে গেছে যা প্রচণ্ড ক্ষুধার কারণে সৃষ্টি হয়েছে এবং পাকড়াওও হয়েছে ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল হল, হাদীসটিতে হযরত ইউসুফ আ.-এর আলোচনা রয়েছে। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, وجه المناسبة بين الحديث والترجمة في قوله فجاء ابو سفيان الخ কাস্তাল্লানী : ৮/৪৭০।

যার মর্ম হল উক্ত হাদীসের অপর একটি রেওয়ায়াতে রয়েছে, যখন কুরাইশের মাঝে কঠোর দুর্ভিক্ষে দেখা দিল তখন আবু সুফিয়ান রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর খেদমতে উপস্থিত হয়ে বললেন, আপনি আত্মীয়তার বন্ধন বজায় রাখারও আদেশ দিয়ে থাকেন আর আপনার বংশধর ক্ষুধার্ত থাকে। তাদের জন্য দোয়া করা হোক। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের জন্য দোয়া করেন। তাদের অপরাধ মাফ করে দেন যেমন হযরত ইউসুফ আ. যুলাইখার অপরাধ মাফ করেছিলেন। হাদীসটি আবওয়াবুল ইস্তিগফারে ১৩৭ পৃষ্ঠায় এসেছে।

## بَاب قَوْلِهِ فَلَمَّا جَاءَهُ الرَّسُولُ قَالَ ارْجِعْ إِلَى رَبِّكَ فَاسْأَلْهُ مَا بَالُ النِّسْوَةِ اللَّاتِي قَطَّعْنَ أَيْدِيَهُنَّ إِنَّ رَبِّي بِكَيْدِهِنَّ عَلِيمٌ قَالَ مَا خَطْبُكُنَّ إِذْ رَاوَدْتُنَّ يُوسُفَ عَنْ نَفْسِهِ قُلْنَ حَاشَى لِلَّهِ وَحَاشَ وَحَاشَى تَنْزِيهٌ وَاسْتِثْنَاءٌ حَصْحَصَ وَضَحَ

**২৪২৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যখন দূত ইউসুফ আ. -এর নিকট উপস্থিত হল তখন সে বলল, তুমি তোমার প্রভুর নিকট ফিরে যাও এবং তাকে জিজ্ঞেস কর, যে সকল নারী হাত কেটে ফেলেছিল তাদের অবস্থা কি! আমার প্রতিপালক তো তাদের চক্রান্ত সম্যক অবগত। বাদশাহ নারীদের বলল, যখন তোমরা ইউসুফ থেকে অসৎকর্ম কামনা করেছিলে, তখন তোমাদের অবস্থা কী হয়েছিল? তারা বলল, অদ্ভুত আল্লাহর মাহাত্ম্য! আমাদের ও তার মধ্যে কোন দোষ দেখিনি।" حَاشَ حَاشَى এটা শব্দটি تَنْزِيهٌ ও استثناء এর জন্য। حَصْحَصَ - অর্থ প্রকাশ হয়ে গেল।

حَدَّثَنَا سَعِيدُ بْنُ تَلِيدٍ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ الْقَاسِمِ عَنْ بَكْرِ بْنِ مُضَرَ عَنْ عَمْرِو بْنِ الْحَارِثِ عَنْ يُونُسَ بْنِ يَزِيدَ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ سَعِيدِ بْنِ الْمُسَيَّبِ وَأَبِي سَلَمَةَ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَرْحَمُ اللَّهُ لُوطًا لَقَدْ كَانَ يَأْوِي إِلَى رُكْنٍ شَدِيدٍ وَلَوْ لَبِثْتُ فِي السِّجْنِ مَا لَبِثَ يُوسُفُ لَأَجَبْتُ الدَّاعِيَ وَنَحْنُ أَحَقُّ مِنْ إِبْرَاهِيمَ إِذْ قَالَ لَهُ أَوَلَمْ تُؤْمِنْ قَالَ بَلَى وَلَكِنْ لِيَطْمَئِنَّ قَلْبِي

২১৭. সাঈদ ইবনে তালীদ র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ্ তা'আলা লূত আ. -এর উপর রহম করেন। তিনি তাঁর সম্প্রদায়ের চরম শত্রুতায় বাধ্য হয়ে, নিজের নিরাপত্তার জন্য আল্লাহর নিকট আশ্রয় প্রার্থনা করেছিলেন। যতদিন পর্যন্ত ইউসুফ আ. বন্দীখানায় ছিলেন, আমি যদি

তদ্রূপ (বন্দীখানায়) থাকতাম, তবে পরিত্রাণের জন্য অবশ্যই সাড়া দিতাম। আমরা ইবরাহীম আ. থেকে সর্বাগ্রে থাকতাম (এর দ্বারা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বিনয়ী ভাব প্রকাশ পেয়েছে।) যখন আল্লাহ্ তাঁকে বললেন, তুমি কি বিশ্বাস কর না? জবাবে তিনি বললেন, হ্যাঁ, তবে আমার মনের প্রশান্তির জন্য।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَلَوْ لَبِثْتُ فِي السِّجْنِ مَا لَبِثَ يُوسُفُ لَأَجَبْتُ الدَّاعِيَ বাক্যে। يَرْحَمُ اللَّهُ لُوطًا এতে قَالَ لَوْ أَنَّ لِي بِكُمْ قُوَّةً أَوْ آوِي إِلَى رُكْنٍ شَدِيدٍ (٨٠) আয়াতের দিকে ইঙ্গিত। -পারা ১২ : রুকূ ৭ হাদীসটি কিতাবুল আম্বিয়ায় ৪৭৮ পৃষ্ঠায় এসেছে।

وَلَوْ لَبِثْتُ فِي السِّجْنِ হযরত ইউসুফ আ. সাত বছর, সাত মাস, সাত দিন জেলখানায় আবদ্ধ ছিলেন। -কাস্তাল্লানী

উক্ত হাদীসে হযরত ইউসুফ আ.-এর সবর ও চরম ধৈর্যের পরাকাষ্ঠার ভূয়সী প্রশংসা করেছেন যে, ইউসুফ আ. দীর্ঘকাল জেলে থাকা সত্ত্বেও জেল থেকে বের হওয়ার জন্য তড়িঘড়ি করেন নি; বরং চাচ্ছিলেন এ বিষয়টি পমাণিত হোক যে, "আমার জেল ছিল জুলুমের অন্তর্ভুক্ত।" এতে সায়্যিদুল আম্বিয়া সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, لَأَجَبْتُ الدَّاعِيَ বাক্যটি ছিল বিনয়বশত। অন্যথায় তিনি তো সামগ্রিকভাবে সায়্যিদুল আম্বিয়া, সায়্যিদুল কায়িনাত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। বিশদ বিবরণ পরবর্তী হাদীসে দেখুন।

## بَاب قَوْلِه حَتَّى إِذَا اسْتَيْأَسَ الرُّسُلُ

**২৪২৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "এমনকি যখন রাসূলগণ নিরাশ হয়ে গেল।"

**حَدَّثَنَا** عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ سَعْدٍ عَنْ صَالِحٍ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي عُرْوَةُ بْنُ الزُّبَيْرِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ لَهُ وَهُوَ يَسْأَلُهَا عَنْ قَوْلِ اللَّهِ تَعَالَى حَتَّى إِذَا اسْتَيْأَسَ الرُّسُلُ قَالَ قُلْتُ أَكُذِبُوا أَمْ كُذِّبُوا قَالَتْ عَائِشَةُ كُذِّبُوا قُلْتُ فَقَدْ اسْتَيْقَنُوا أَنَّ قَوْمَهُمْ كَذَّبُوهُمْ فَمَا هُوَ بِالظَّنِّ قَالَتْ أَجَلْ لَعَمْرِي لَقَدْ اسْتَيْقَنُوا بِذَلِكَ فَقُلْتُ لَهَا وَظَنُّوا أَنَّهُمْ قَدْ كُذِبُوا قَالَتْ مَعَاذَ اللَّهِ لَمْ تَكُنْ الرُّسُلُ تَظُنُّ ذَلِكَ بِرَبِّهَا قُلْتُ فَمَا هَذِهِ الْآيَةُ قَالَتْ هُمْ أَتْبَاعُ الرُّسُلِ الَّذِينَ آمَنُوا بِرَبِّهِمْ وَصَدَّقُوهُمْ فَطَالَ عَلَيْهِمْ الْبَلَاءُ وَاسْتَأْخَرَ عَنْهُمْ النَّصْرُ حَتَّى إِذَا اسْتَيْأَسَ الرُّسُلُ مِمَّنْ كَذَّبَهُمْ مِنْ قَوْمِهِمْ وَظَنَّتْ الرُّسُلُ أَنَّ أَتْبَاعَهُمْ قَدْ كَذَّبُوهُمْ جَاءَهُمْ نَصْرُ اللَّهِ عِنْدَ ذَلِكَ

**২১৮.** আবদুল আযীয ইব্‌নে আবদুল্লাহ্ র....... উরওয়া ইব্‌নে যুবাইর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি (উরওয়া) আয়েশা রা. কে আল্লাহ্ তা'আলার বাণী : حَتَّى إِذَا اسْتَيْأَسَ الرُّسُلُ এর ব্যাখ্যা সম্পর্কে জিজ্ঞেস করলাম যে, এ আয়াতে শব্দটা كُذِبُوا না كُذِّبُوا (তাশ্‌দীদসহ, না তাশ্‌দীদ ব্যতীত।) আয়েশা রা. বললেন। كُـذِّبُوا তাশ্‌দীদসহ। আমি (হযরত আয়েশা রা. কে) জিজ্ঞেস করলাম, যখন আম্বিয়ায়ে কিরাম পূর্ণ বিশ্বাস করে নিলেন, এখন তাদের সম্প্রদায় তাদের প্রতি মিথ্যারোপ করবে, তখন (তাঁরা ধারণা করলেন অথবা ভাবলেন।) ব্যবহারের উদ্দেশ্য কি? (যেহেতু নবীগণের ইয়াকীন হয়ে গেছে তাহলে কুরআনে কারীম যে, وَظَنُّوا أَنَّهُمْ قَدْ كُذِبُوا শব্দে বর্ণনা করেছে তার অর্থ কী?) আয়েশা রা. বললেন, হ্যাঁ, আমার জীবনের কসম! তারা পূর্ণ বিশ্বাস করেই নিয়েছিলেন। (অর্থাৎ, তুমি সহীহ বা সঠিক বলেছ) আমি তাঁকে বললাম। وَظَنُّوا أَنَّهُمْ قَـدْ كُـذِبُوا অর্থ কি দাঁড়ায়? আয়েশা রা. বললেন, মা'আযাল্লাহ্! (আল্লাহর নিকট পরিত্রাণ চাই।) রাসূলগণ কখনও আল্লাহ্ সম্পর্কে মিথ্যা ধারণা করতে পারেন না।

আমি বললাম, তবে আয়াতের অর্থ কি হবে? (অর্থাৎ, আমি আয়েশা রা. কে) বললাম, যদি আয়াতে যালে তাশদীদ ছাড়া পড়েন – যার অর্থ নবীগণের নিকট মিথ্যা বলা হয়েছে সাহায্যের প্রতিশ্রুতিতে) তিনি বললেন, তারা রাসূলদের অনুসারী, যারা তাঁদের প্রতিপালকের প্রতি ঈমান এনেছে এবং রাসূলদের সত্য বলে স্বীকার করেছে, তারপর তাদের প্রতি

দীর্ঘকাল ধরে (কাফেরদের) নির্যাতন চলছে এবং আল্লাহর সাহায্য আসতেও অনেক বিলম্ব হয়েছে, এমনকি যখন রাসূলগণ তাঁদের প্রতিপালকের প্রতি ঈমান এনেছেন এবং রাসূলদের সত্য বলে স্বীকার করেছেন, তারপর তাদের প্রতি দীর্ঘকাল ধরে (কাফেরদের) নির্যাতন চলেছে এবং আল্লাহর সাহায্য আসতেও অনেক বিলম্ব হয়েছে, এমনকি যখন রাসূলগণ তাঁদের সম্প্রদায়ের মধ্য থেকে তাঁদের প্রতি মিথ্যারোপকারীদের ঈমান আনা সম্পর্কে নিরাশ হয়ে গেছেন (অর্থাৎ, নবীগণ তাদের ঈমানের ব্যাপারে নিরাশ হয়ে যান) এবং রাসূলগণ তাঁদের অনুসারীরাও (যারা ঈমান এনেছে তথা মুমিনগণ তাদের প্রতি মিথ্যারোপ করতে শুরু করবে, (এমন কল্পনা হতে লাগল) এমতাবস্থায় তাঁদের কাছে আল্লাহর সাহায্য এল।

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي عُرْوَةُ فَقُلْتُ لَعَلَّهَا كُذِبُوا مُخَفَّفَةً قَالَتْ مَعَاذَ اللَّهِ نَحْوَهُ

২১৯. আবুল ইয়ামান রা. ......উরওয়া রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন : আমি আয়েশা রা. - কে বললাম সম্ভবত كُذِبُوا (তাশদীদ ছাড়া) তিনি বললেন, মাআযাল্লাহ! পূর্বের হাদীসের ন্যায়।

**ব্যাখ্যা :** হাদীসটি পূর্বোল্লিখিত হাদীসে র. অপর একটি সূত্র।

প্রসিদ্ধ কিরাআত كـذبوا এর যালে তাশদীদ ছাড়া। সম্ভবত হযরত আয়েশা সিদ্দীকা রা-এর কাছে উক্ত কিরাআত পৌঁছেনি। তিনি ظـن বা ধারণাকে ইয়াকিনের অর্থে মনে করে উক্ত কিরাআতটি অস্বীকার করেছেন যে, তাশদীদ ছাড়া পড়লে অর্থ হয় নবীগণের সাথে মিথ্যা বলা হয়েছে। অর্থাৎ, সে সকল নবীর সাথে যে ওয়াদা করেছেন তা ভ্রান্ত ছিল। অথচ তাশদীদ ছাড়া পড়লে আয়াতের উদ্দেশ্য হবে, কাফেরদের এ ধারণা ছিল যে, নবীগণ যে ওয়াদা করেছিলেন তা ভ্রান্ত ছিল। এর বিশদ বিবরণের জন্য ফাওয়ায়িদে উসমানী এবং মুফতী শফী র. রচিত মা'আরিফুল কুরআন দেখুন।

# سُورَةُ الرَّعْدِ

# সূরা রা'দ

আয়াত ৪৫, রুকূ ৬, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَبَاسِطِ كَفَّيْهِ مَثَلُ الْمُشْرِكِ الَّذِي عَبَدَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ غَيْرَهُ كَمَثَلِ الْعَطْشَانِ الَّذِي يَنْظُرُ إِلَى ظِلِّ خَيَالِهِ فِي الْمَاءِ مِنْ بَعِيدٍ وَهُوَ يُرِيدُ أَنْ يَتَنَاوَلَهُ وَلَا يَقْدِرُ وَقَالَ غَيْرُهُ سَخَّرَ ذَلَّلَ مُتَجَاوِرَاتٌ مُتَدَانِيَاتٌ وَقَالَ غَيْرُهُ الْمَثُلَاتُ وَاحِدُهَا مَثُلَةٌ وَهِيَ الْأَشْبَاهُ وَالْأَمْثَالُ وَقَالَ إِلَّا مِثْلَ أَيَّامِ الَّذِينَ خَلَوْا بِمِقْدَارٍ بِقَدَرٍ يُقَالُ مُعَقِّبَاتٌ مَلَائِكَةٌ حَفَظَةٌ تُعَقِّبُ الْأُولَى مِنْهَا الْأُخْرَى وَمِنْهُ قِيلَ الْعَقِيبُ أَيْ عَقَبْتُ فِي إِثْرِهِ الْمِحَالِ الْعُقُوبَةُ كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ لِيَقْبِضَ عَلَى الْمَاءِ رَابِيًا مِنْ رَبَا يَرْبُو أَوْ مَتَاعٍ زَبَدٌ مِثْلُهُ الْمَتَاعُ مَا تَمَتَّعْتَ بِهِ جُفَاءً يُقَالُ أَجْفَأَتْ الْقِدْرُ إِذَا غَلَتْ فَعَلَاهَا الزَّبَدُ ثُمَّ تَسْكُنُ فَيَذْهَبُ الزَّبَدُ بِلَا مَنْفَعَةٍ فَكَذَلِكَ يُمَيِّزُ الْحَقَّ مِنْ الْبَاطِلِ الْمِهَادُ الْفِرَاشُ يَدْرَءُونَ يَدْفَعُونَ دَرَأْتُهُ عَنِّي دَفَعْتُهُ سَلَامٌ عَلَيْكُمْ أَيْ يَقُولُونَ سَلَامٌ عَلَيْكُمْ وَإِلَيْهِ مَتَابِ تَوْبَتِي أَفَلَمْ يَيْئَسْ أَفَلَمْ يَتَبَيَّنْ قَارِعَةٌ دَاهِيَةٌ فَأَمْلَيْتُ أَطَلْتُ مِنْ الْمَلِيِّ وَالْمِلَاوَةِ وَمِنْهُ مَلِيًّا وَيُقَالُ لِلْوَاسِعِ الطَّوِيلِ مِنْ الْأَرْضِ مَلًى مِنْ الْأَرْضِ أَشَقُّ أَشَدُّ مِنْ الْمَشَقَّةِ مُعَقِّبَ مُغَيِّرٌ وَقَالَ مُجَاهِدٌ مُتَجَاوِرَاتٌ طَيِّبُهَا وَخَبِيثُهَا السِّبَاخُ صِنْوَانٌ النَّخْلَتَانِ أَوْ أَكْثَرُ فِي أَصْلٍ وَاحِدٍ وَغَيْرُ صِنْوَانٍ وَحْدَهَا بِمَاءٍ وَاحِدٍ كَصَالِحِ بَنِي آدَمَ وَخَبِيثِهِمْ أَبُوهُمْ وَاحِدٌ السَّحَابُ الثِّقَالُ الَّذِي فِيهِ الْمَاءُ كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ يَدْعُو الْمَاءَ بِلِسَانِهِ وَيُشِيرُ إِلَيْهِ بِيَدِهِ فَلَا يَأْتِيهِ أَبَدًا فَسَالَتْ أَوْدِيَةٌ بِقَدَرِهَا تَمْلَأُ بَطْنَ كُلِّ وَادٍ زَبَدًا رَابِيًا الزَّبَدُ زَبَدُ السَّيْلِ زَبَدٌ مِثْلُهُ خَبَثُ الْحَدِيدِ وَالْحِلْيَةِ

ইবনে আব্বাস রা. বলেন, كَبَاسِطِ كَفَّيْهِ –যেমন, কেউ হাত বাড়িয়ে দেয়। এটি মুশরিকের দৃষ্টান্ত যারা ইবদাতে আল্লাহ্ ছাড়া অন্যকে শরীক করে। যেমন পিপাসার্ত ব্যক্তি যে দূর থেকে পানি পাওয়ার আশা করে, অথচ পানি সংগ্রহ করতে সমর্থ হয় না। অন্যেরা বলেন, سَخَّرَ সে অনুগত হল।"

مُتَجَاوِرَاتٌ - পরস্পর নিকটবর্তী হল্ مَثُلَةٌ উপমা, দৃষ্টান্ত । এর বহুবচন الْمَثُلَاتُ । আল্লাহ্ তা'আলা ইরশাদ করেছেন, إِلَّا مِثْلَ أَيَّامِ الَّذِينَ خَلَوْا 'কাফিররা কি ওদের পূর্বে যা ঘটেছে তারই অনুরূপ ঘটনার জন্য প্রতীক্ষা করে?" بِمِقْدَارٍ নির্দিষ্ট পরিমাণ। مُعَقِّبَاتٌ অর্থ ফেরেশতা, যারা একের পর এক সকাল-সন্ধ্যায় বদলী হয়ে থাকে। যেমন বলা হয় الْعَقِيبُ পিছনে (বদলি)। অর্থাৎ, আমি তার পরে (বদলি) এসেছি। الْمِحَالِ শাস্তি كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ - সে পিপাসার্ত ব্যক্তির ন্যায়, যে নিজের দুই হাত পানি দিকে প্রসারিত করে দয়ে, পানি পাওয়ার জন্য। رَابِيًا (বর্ধনশীল) رَبَا يَرْبُو থেকে গঠিত। أَوْ مَتَاعٍ - ভাসমান ফেনা, সর। الْمَتَاعُ যা দ্বারা উপকৃত হওয়া যায়, যা উপভোগ করা হয়। جُفَاءً বলা হয়, গোশতের পাতিল যখন উত্তপ্ত করা হয়, তখন তার ওপরে ফেনা জমে। এরপর ঠাণ্ডা হয় এবং ফেনার বিলুপ্তি ঘটে। সেরূপ সত্য, বাতিল (মিথ্যা) থেকে আলাদা হয়ে থাকে। الْمِهَادُ বিছানা يَدْرَءُونَ তারা দূর করে দেয়। دَرَأْتُهُ আমি তাকে দূরে সরিয়ে দিলাম। ফেরেশতারা বলবেন, سَلَامٌ عَلَيْكُمْ- তোমাদের ওপর শান্তি বর্ষিত হোক। وَإِلَيْهِ مَتَابِ আমি তার কাছে প্রত্যাবর্তন করছি। أَفَلَمْ يَيْأَسْ - এটা কি তাদের কাছে প্রকাশ পায়নি। قَارِعَةٌ আকস্মিক বিপদ। فَأَمْلَيْتُ আমি অবকাশ দিয়েছি। الْمَلِيُّ وَالْمَلَاوَةُ হতে গঠিত। সে অর্থে مَلِيًّا ব্যবহৃত। প্রশস্ত ও দীর্ঘ জমিনকে مَلًى مِنَ الْأَرْضِ বলা হয়। أَشَقُّ (অধিক কঠিন) الْمَشَقَّةُ থেকে গঠিত। مُعَقِّبَ পরিবর্তনশীল। মুজাহিদ র. বলেন, مُتَجَاوِرَاتٌ অর্থ, কিছু জমি কৃষি উপযোগী এবং কিছু জমি কৃষির অনুপযোগী। আর তাতে একটা থেকে দুই বা ততোধিক খেজুর গাছ উৎপন্ন হয় এবং কতিপয় জমিনে পৃথক পৃথকভাবে উৎপন্ন হয় এরূপই অবস্থা আদম আ.-এর সন্তানদের। কেউ নেককার আর কেউ বদকার, অথচ সকলেই আদমের সন্তান। السَّحَابُ পানিতে পরিপূর্ণ মেঘমালা। كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ পিপাসার্ত ব্যক্তি মুখ দ্বারা পানি চায় এবং হাত দ্বারা পানির দিকে ইশারা করে। তারপর সে সর্বদা তা থেকে বঞ্চিত থাকে। فَسَالَتْ أَوْدِيَةٌ بِقَدَرِهَا নালাসমূহ, তার পরিমাণ মাফিক প্রবাহিত হয়ে উপত্যকার পেট পরিপূর্ণ করে দেয়। زَبَدًا رَابِيًا প্রবাহিত বন্যার ফেনা। যেমন, লোহা ও অলংকার উত্তপ্ত হওয়ার পরে তার মধ্য থেকে যে ময়লা বের হয়ে আসে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَبَاسِطِ كَفَّيْهِ مَثَلُ الْمُشْرِكِ الَّذِي عَبَدَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ غَيْرَهُ كَمَثَلِ الْعَطْشَانِ الَّذِي يَنْظُرُ إِلَى ظِلِّ خَيَالِهِ فِي الْمَاءِ مِنْ بَعِيدٍ وَهُوَ يُرِيدُ أَنْ يَتَنَاوَلَهُ وَلَا يَقْدِرُ

ইঙ্গিত হল, وَالَّذِينَ يَدْعُونَ مِنْ دُونِهِ لَا يَسْتَجِيبُونَ لَهُمْ بِشَيْءٍ إِلَّا كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ لِيَبْلُغَ فَاهُ وَمَا هُوَ بِبَالِغِهِ وَمَا دُعَاءُ الْكَافِرِينَ إِلَّا فِي ضَلَالٍ আয়াতের দিকে।

"মুশরিকরা আল্লাহ ব্যতীত (নিজের প্রয়োজন পূরণার্থে) যেসকল প্রতীমাকে আহ্বান করে থাকে তা ঐ পানির মতো যা না তাদের প্রয়োজরে কথা শ্রবণ করে, (অসমর্থতার কারণে) না তাদের প্রয়োজন পূরণ করতে পারে এবং না কোনও উপকার সাধন করতে পারে।" -পারা ১৩, রুকূ ৮। "তাদের দৃষ্টান্ত সে ব্যক্তির মত যে তার মুখে পানি পৌঁছবে এই আশায় তার হস্তদ্বয় প্রসারিত করে পানির দিকে (ইঙ্গিতে নিজের দিকে পানিকে ডাকছে, যাতে উড়ে এসে নিজে নিজে তার মুখে পানি পৌঁছে)। অথচ তা (কোনক্রমেই) তার মুখে পৌঁছবার নয়। কাফেরদের আহ্বান নিঃস্ফল।" -১৩ : ১৪।

তিনি বলেন, হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, كَبَاسِطِ كَفَّيْهِ শব্দটি মুশরিকের উদাহরণ যে, আল্লাহ ছাড়া অন্য উপাস্যের পূঁজা করে তার উদাহরণ সেই পিপাসার্ত ব্যক্তির ন্যায় যে পানির কল্পনা করে দূর থেকে স্বীয় হস্ত প্রসারিত করে এবং তা অর্জন কামনা করে। অথচ সে তা করতে পারে না। তথা পানি নিতে পারছে না।

**ব্যাখ্যা :** পৌত্তলিকরা আল্লাহ ছাড়া যেসব প্রতীমাকে নিজেদের প্রয়োজন পূরণার্থে আহ্বান করে সেগুলো সে পানির ন্যায় যা না তাদের প্রয়োজনের কথা শুনতে পারে, বুঝতে পারে এবং না তাদের প্রয়োজন পূরণ করতে পারে। না কোন প্রকার উপকার করতে পারে।

وَقَالَ غَيْرُهُ سَخَّرَ ذَلَّلَ : হযরত ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা বলেছেন, سَخَّرَ অর্থ তাবেদার বা অনুগত বানিয়েছে। এখানে ইঙ্গিত হল, وَسَخَّرَ الشَّمْسَ وَالْقَمَرَ كُلٌّ يَجْرِيْ لِأَجَلٍ مُسَمًّى আয়াতের দিকে। "এবং সূর্য ও চন্দ্রকে অনুগত (নিয়মাধীন) করলেন। (চন্দ্র-সূর্যের) প্রত্যেকে নির্দিষ্টকাল পর্যন্ত আবর্তন করে।" -পারা ১৩, রুকূ ৭, ১৩ : ২

উদ্দেশ্য হল, আল্লাহ তা'আলা চন্দ্র-সূর্যকে মাখলূকের উপকারার্থে অনুগত বানিয়েছেন -কাজে লাগিয়েছেন। এগুলো নির্দিষ্ট সময় পর্যন্ত চলতে থাকে। অর্থাৎ, বিশ্বজগতের ধ্বংস ও কিয়ামত পর্যন্ত।

وَفِي الْأَرْضِ قِطَعٌ مُتَجَاوِرَاتٌ : مُتَجَاوِرَاتٌ مُتَدَانِيَاتٌ শব্দের অর্থ হল, পরস্পরে নিকটবর্তী অর্থাৎ, মিলিত। ইঙ্গিত হল, مُتَجَاوِرَاتٌ পৃথিবীতে রয়েছে পরস্পর সংলগ্ন ভূ-খণ্ড। অর্থাৎ, ক্ষেত তা সত্ত্বেও এগুলোর ক্রিয় ও বৈশিষ্ট বিচিত্র ধরণের। কোনটি কর্ষণযোগ্য। আবার কোনটি কর্ষণযোগ্য নয়। কোনটি শক্ত আবার কোনটি নরম। ইত্যাদি।

وَقَدْ خَلَتْ مِنْ قَبْلِهِمْ : وَقَالَ غَيْرُهُ الْمَثُلَاتُ وَاحِدُهَا مَثُلَةٌ وَهِيَ الْأَشْبَاهُ وَالْأَمْثَالُ وَقَالَ إِلَّا مِثْلَ أَيَّامِ الَّذِينَ خَلَوْا ইঙ্গিত হল, الْمَثُلَاتُ আয়াতের দিকে। অথচ তাদের পূর্বে (অন্যান্য কাফেরের উপর অনেক আযাবের নজির অতিক্রান্ত হয়েছে) তিনি বলেন, مَثُلَات (মীমের উপর যবর, ছা-এর উপর পেশ) শব্দটি مَثُلَةٌ এর বহুবচন। যেমন صَدَقَةٌ সَمُرَةٌ و سَمُرَات وصَدَقَات। مثلة এর অর্থ হল, সদৃশ, নজির, উদাহরণ।

وَقَالَ إِلَّا مِثْلَ أَيَّامِ الَّذِينَ خَلَوْا : আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন, এবার ঐসব লোক শুধু পূর্ববর্তীদের ঘটনাবলির নজিরের অপেক্ষা করছে। ইঙ্গিত হল, فَهَلْ يَنْتَظِرُوْنَ إِلَّا مِثْلَ أَيَّامِ الَّذِينَ خَلَوْا مِنْ قَبْلِهِمْ উদ্দেশ্য হল, مثل শব্দের অর্থ উভয় আয়াতে 'সদৃশ ও নজির।'

الْمَثُلَاتُ:এর এ তাফসীরটি আবু উবায়দা র. এর। হযরত কাতাদা রা. থেকে عقوبات বর্ণিত। مَثُلَةٌ মূলত ঐ আযাব ও শাস্তিকে বলে, যা অন্যকে অপরাধে লিপ্ত হওয়া থেকে বিরত রাখার জন্য দৃষ্টান্ত হয়ে থাকে। অর্থাৎ, ধ্বংসাত্মক শাস্তি। যেমন- কান, নাক কেটে দেয়াকে مثلة (মীমে পেশ) বলে।

بِمِقْدَارٍ بِقَدَرٍ : উল্লিখিত আয়াতে بِمِقْدَارٍ عنده (প্রতিটি জিনিস আল্লাহর নিকট একটি বিশেষ পরিমাণে রয়েছে। তিনি বলেন, مَقدارএর অর্থ হল, নির্দিষ্ট পরিমাণ- যা তারচে' বাড়েও না কমেও না।

উপরোক্ত আয়াতে অবস্থিত بمقدار عنده প্রসঙ্গে আল্লামা কাস্তাল্লানী র. বলেন-

والعندية يحتمل ان يكون المراد بها انه تعالى خصص كل حادث بوقت معيّن وحالة معيّنة بمشيته الأزليّة والإرادة السرمديّة

-কাস্তাল্লানী : ৮ : ৪৭৩ পৃ: তথা নিকটবর্তী হওয়া দ্বারা এখানে এ অর্থও হতে পারে যে, আল্লাহ তা'আলা তাঁর অনন্ত-অনাদি ইচ্ছায় প্রতিটি নশ্বর বস্তুকে নির্দিষ্ট সময় ও নির্ধারিত অবস্থার সাথে বিশেষিত করেছেন।

يُقَالُ مُعَقِّبَاتٌ مَلَائِكَةٌ حَفَظَةٌ تُعَقِّبُ الْأُوْلَى مِنْهَا الْأُخْرَى وَمِنْهُ قِيلَ الْعَقِيبُ أَيْ عَقَّبْتُ فِي إِثْرِهِ

ইঙ্গিত হল, لَهُ مُعَقِّبَاتٌ مِنْ بَيْنِ يَدَيْهِ وَمِنْ خَلْفِهِ يَحْفَظُوْنَهُ مِنْ أَمْرِ اللَّهِ আয়াতের দিকে। "মানুষের জন্য তার সম্মুখে ও পশ্চাতে একের পর এক প্রহরী (ফেরেশতা) থাকে। তারা আল্লাহর আদেশে তার রক্ষণাবেক্ষণ করে।" -পারা ১৩, রুকূ ৮, ১৩ : ১১

তিনি বলেন, আয়াতে مُعَقِّبَات দ্বারা উদ্দেশ্য তত্ত্বাবধায়ক ফেরেশতারা। সেসব ফেরেশতার প্রথম দলটির পর দ্বিতীয় আরেকটি দল আসে। অর্থাৎ, রাত-দিনে পালা-পালা করে ফেরেশতাগণ আল্লাহর হুকুমের তত্ত্বাবধান করে এবং এ থেকেই বলা হয়েছে, عَقِيْبٌ। বলা হয় عَقَّبْتُ فِيْ أَثَرِهِ। আমি তার পদচিহ্ন অনুসরণ করে তার পিছনে পিছনে এসেছি।

مُعَقِّبَاتٌ শব্দটি معقبة এর বহুবচন। (যে দল অন্যদলের পেছনে আসে তাকে معقبة অথবা متعقبة বলে। من امر الله এতে من সবব বা কারণ অর্থে ব্যবহৃত। যেমন, অন্য কিরাআতে بامر الله বর্ণিত আছে।)

এক হাদীসে রয়েছে, ফেরেশতাদের দুটি দল হেফাজতের জন্য নিয়োজিত,একটি দল রাতে অপরটি দিনে। এ দুটি দলই সকালে ও আসরের নামাযের সময় একত্রিত হয়। সকালের নামাযের পর রাতে নিয়োজিত সংরক্ষক ফেরেশতা

বিদায় নেয় এবং দিনের সংরক্ষক ফেরেশতা দায়িত্ব গ্রহণ করে। আসরের নামাযের পর রক্ষক ফেরেশতা চলে যায়। তারপর রাতের ফেরেশতা ডিউটির দায়িত্বভার গ্রহণ করে।

তাবারী র. হযরত উসমান রা. থেকে বর্ণনা করেন– তিনি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম –কে জিজ্ঞেস করেন যে, কোন ব্যক্তির উপর কতজন ফেরেশতা নিয়োজিত থাকে? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, ১০জন ফেরেশতা রাতে এবং ১০জন ফেরেশতা দিনে নিয়োজিত থাকে। একজন ডানে একজন বামে, দু'জন অগ্রে পশ্চাতে এবং দু'জন পার্শ্বে এবং একজন ললাটে নিয়ন্ত্রন করে। ব্যক্তি যদি বিনয় অবলম্বন করে, তবে তখন তাকে উঁচুস্তরে উন্নীত করেন। আর অহংকার করলে তাকে নীচু করে। আর দু'জন ফেরেশতা তার ঠোঁটদ্বয়ে থাকে, তারা শুধু সে লোকের হেফাজত করে, যে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর প্রতি দুরূদ প্রেরণ করে। দশম ফেরেশতা তাকে সাপ থেকে রক্ষা করে। যাতে ঘুমন্তাবস্থায় সাপ প্রবেশ করতে না পারে। (ফাতহুল বারী)

اَلْمِحَالُ الْعُقُوبَةُ : ইঙ্গিত হল, وَهُمْ يُجَادِلُونَ فِي اللّٰهِ وَهُوَ شَدِيدُ الْمِحَالِ আয়াতের দিকে। "তারা আল্লাহ সম্পর্কে ঝগড়া করে, অথচ তিনি কঠোর শাস্তিদাতা।"

তিনি বলেন, আয়াতে محـــال অর্থ হল, শাস্তি-আযাব। এ তাফসীর আবু উবায়দার। হযরত মুজাহিদ র. থেকে বর্ণিত, محال এর অর্থ হল , কঠোর শক্তির অধিকারী। তাছাড়া محال এর আরেক অর্থ কৌশল অবলম্বন করাও আসে।

كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ لِيَقْبِضَ عَلَى الْمَاءِ : এ সূরার শুরুতে এর তাফসীর ও বিস্তারিত ব্যাখ্যা মুশরিকদের উদাহরণে এসেছে। এখানে পূণরায় আনার উদ্দেশ্য শুধু অর্থ বর্ণনা করা যে, যারা আল্লাহ তা'আলা ছাড়া প্রতীমা পূঁজা করে তাদের কোন উপকার হবে না। তাদের অবস্থা এমই যেমন কেউ পানির দিকে হস্ত প্রসারিত করল, পানি অর্জনের জন্য। তার কোন লাভ হবে না। যতক্ষণ না নিজে পানি অর্জন করবে শুধু হাত প্রসারণ দ্বারা কোন উপকার হবে না।

رَابِيًا مِنْ رَبَا يَرْبُو : ইঙ্গিত হল أَنْزَلَ مِنَ السَّمَاءِ مَاءً فَسَالَتْ أَوْدِيَةٌ بِقَدَرِهَا فَاحْتَمَلَ السَّيْلُ زَبَدًا رَابِيًـــا আয়াতের দিকে। "তিনি আকাশ থেকে বৃষ্টিপাত করেন। ফলে উপত্যকাসমূহ এর (নালা)গুলোর পরিমাণ অনুযায়ী প্লাবিত হয়। আর প্লাবন তার উপরিস্থিত আবর্জনা বহন করে।"

তিনি বলেন, আয়াতে رابيا শব্দটি رَبَا يَرْبُو ربوا থেকে নিষ্পন্ন। এর অর্থ হল, ফুলে উঠা।

أَوْ مَتَاعٍ زَبَدٌ مِثْلُهُ الْمَتَاعُ مَا تَمَتَّعْتَ بِهِ : ইঙ্গিত হল, وَمِمَّا يُوقِدُونَ عَلَيْهِ فِي النَّارِ ابْتِغَاءَ حِلْيَةٍ أَوْ مَتَاعٍ زَبَدٌ مِثْلُهُ আয়াতের দিকে। "এরূপে আবর্জনা উপরিভাগে আসে, যখন অলঙ্কার অথবা তৈজসপত্র নির্মাণ উদ্দেশ্যে কিছু অগ্নিতে উত্তপ্ত করা হয় (সে ময়লা-আবর্জনাও উপরে উঠে আসে)।"

তিনি বলেন, আয়াতে متاع শব্দের অর্থ হল সে সব জিনিস যেগুলো দ্বারা উপকৃত হওয়া যায়। অর্থাৎ, পাত্র ইত্যাদি।

جُفَاءً يُقَالُ أَجْفَأَتِ الْقِدْرُ إِذَا غَلَتْ فَعَلَاهَا الزَّبَدُ ثُمَّ تَسْكُنُ فَيَذْهَبُ الزَّبَدُ بِلَا مَنْفَعَةٍ فَكَذَلِكَ يُمَيِّزُ الْحَقَّ مِنَ الْبَاطِلِ

ইঙ্গিত হল, فَأَمَّا الزَّبَدُ فَيَذْهَبُ جُفَاءً আয়াতের দিকে। "অতঃপর ফেনা তা তো শুকিয়ে যায়।"

ইমাম বুখারী র. বলেন, আয়াতে جُفَاءً শব্দের অর্থ হল ফেনা। এটি اَجْفَأَتُ الْقِدْرُ থেকে গৃহীত। যখন পাতিলে জোশ আসে অতঃপর উপরে ফেনা এসে যায়। এরপর যখন হাড়ি-পাতিল ঠাণ্ডা হয়ে যায়, তখন নিরর্থক ফেনা শেষ হয়ে যায়। এমনিভাবে বাতিল হক থেকে পৃথক হয়ে যায়।

اَلْمِهَادُ الْفِرَاشُ : ইঙ্গিত হল, وَمَأْوَاهُمْ جَهَنَّمُ وَبِئْسَ الْمِهَادُ আয়াতের দিকে। "তাদের (চিরকালীন) আবাস জাহান্নাম। আর এটি কতইনা নিকৃষ্ট বিছানা বা আশ্রয়স্থল।" তিনি বলেন, আয়াতে مهاد অর্থ হল, বিছানা ও আরামের স্থল।

يَدْرَءُونَ يَدْفَعُونَ دَرَأْتُهُ عَنِّي دَفَعْتُهُ : ইঙ্গিত হল, وَيَدْرَءُونَ بِالْحَسَنَةِ السَّيِّئَةَ أُولَئِكَ لَهُمْ عُقْبَى الدَّارِ আয়াতের দিকে। "তারা ভাল দ্বারা মন্দ দূরিভূত করে। (অর্থাৎ, দুর্ব্যবহারের পরিবর্তে সদ্ব্যবহার করে) তাদের জন্যই শুভ পরিণাম।"-পারা ১৩, রুকূ ৯।

তিনি বলেন আয়াতে কারীমায় يَدْرَءُونَ অর্থ হল, يَدْفَعُونَ । دَرَأْتُهُ عَنِّي এর অর্থ হল, আমি তাকে প্রতিহত করেছি বা দূর করেছি।

سَلَامٌ عَلَيْكُمْ أَيْ يَقُولُونَ سَلَامٌ عَلَيْكُمْ : ইঙ্গিত হল , وَالْمَلَائِكَةُ يَدْخُلُونَ عَلَيْهِمْ مِنْ كُلِّ بَابٍ (٢٣) سَلَامٌ عَلَيْكُمْ بِمَا صَبَرْتُمْ فَنِعْمَ عُقْبَى الدَّارِ আয়াতের দিকে। "এবং ফেরেশতারা তাদের নিকট উপস্থিত হবে প্রত্যেক দরজা দিয়ে এবং বলবে, তোমরা দীনে হকের উপর অটল থেকেছ বলে তোমাদের প্রতি (সমস্ত আপদ-বিপদ ও শংকা থেকে নিরাপত্তা ও) শান্তি; কত ভাল এই পরিণাম।" পারা ১৩, রুকূ ৯, ১৩ : ২৩-২৪

তিনি বলেন , أَيْ يَقُولُونَ سَلَامٌ عَلَيْكُمْ অর্থাৎ, سَلَامٌ عَلَيْكُم এর একটি يَقُوْلُوْنَ ফে'ল উহ্য আছে।

وَإِلَيْهِ مَتَابِ تَوْبَتِي : ইঙ্গিত হল, عَلَيْهِ تَوَكَّلْتُ وَإِلَيْهِ مَتَابِ আয়াতের দিকে। "তিনি ছাড়া কোন উপাস্য নেই। তারই উপর আমি নির্ভর করি। আর আমার প্রত্যাবর্তন তারই নিকটে।" ১৩ : ৩০ , ১৩ : ১০

তিনি বলেন, إِلَيْهِ مَتَابِ এর অর্থ, তারই দিকে আমার প্রত্যাবর্তন। উদ্দেশ্য متاب শব্দের মধ্যে ميم টি হল মাছদারী। তথা প্রত্যাবর্তন।

أَفَلَمْ يَيْئَسْ أَفَلَمْ يَتَبَيَّنْ : ইঙ্গিত হল, أَفَلَمْ يَيْأَسِ الَّذِينَ آمَنُوا أَنْ لَوْ يَشَاءُ اللَّهُ لَهَدَى النَّاسَ جَمِيعًا আয়াতের দিকে। "যারা ঈমান এনেছে তাদের কি প্রত্যয় হয় নি যে, আল্লাহ ইচ্ছা করলে অবশ্যই সকলকে সৎ পথে পরিচালিত করতে পারতেন।" ১৩ : ৩১

তিনি বলেন, أَفَلَمْ يَيْئَسْ এর অর্থ হল, ঈমানদারদের নিকট কি এ বিষয়টি স্পষ্ট হয় নি যে, আল্লাহ ইচ্ছা করলে সমস্ত মানুষকে হেদায়াত দিতেন।

তিনি বলেন, قَارِعَةٌ دَاهِيَةٌ ইঙ্গিত হল, وَلَا يَزَالُ الَّذِينَ كَفَرُوا تُصِيبُهُمْ بِمَا صَنَعُوا قَارِعَةٌ আয়াতের দিকে। "যারা (মক্কায়) কুফরী করেছে তাদের মন্দ কর্মফলের জন্য তাদের বিপর্যয় ঘটতেই থাকবে। অথবা বিপর্যয় তাদের আশে-পাশে আপতিত হতেই থাকবে। কোথাও কতল, কোথাও কয়েদ, কোথাও বিপর্যয়।"

তিনি বলেন আয়াতে قارعة এর অর্থ, ধ্বংসাত্মক আপদ-কঠিন মসিবত। এটি বলেছেন আবু উবায়দা র.।

فَأَمْلَيْتُ أَطَلْتُ مِنَ الْمَلِيِّ وَالْمِلَاوَةِ وَمِنْهُ مَلِيًّا وَيُقَالُ لِلْوَاسِعِ الطَّوِيلِ مِنَ الْأَرْضِ مَلًى مِنَ الْأَرْضِ : ইঙ্গিত হল, فَأَمْلَيْتُ لِلَّذِينَ كَفَرُوا ثُمَّ أَخَذْتُهُمْ فَكَيْفَ كَانَ عِقَابِ আয়াতের দিকে। -পারা ১৩, রুকূ ১১। "যারা কুফরি করেছে তাদেরকে আমি কিছু অবকাশ দিয়েছিলাম। তারপর তাদেরকে আমি পাকড়াও করেছিলাম। কেমন ছিল আমার শাস্তি!" -১৩ : ৩০ পারা ১৩, রুকূ ১১

তিনি বলেন, আয়াতে أَمْلَيْتُ অর্থ হল আমি তাদেরকে দীর্ঘ অবকাশ দেই-সুযোগ দেই বা ঢিল দেই। এটি (মীমের উপর যবর, লামের নিচে যের, ইয়া-এর উপর তাশদীদ) مَلِيٌّ এবং مِلَاوَةٌ (মীমের নিচে যের) থেকে নিষ্পন্ন। এ থেকেই হাদীসে জিবরাঈলে অবস্থিত مَلِيًّا لَبِثْتُ এর مَلِيًّا শব্দ গৃহীত। তাছাড়া কুরআনে কারীমের এক স্থানে আছে- وَاهْجُرْنِي مَلِيًّا। প্রশস্ত ও দীর্ঘ ভূমি। তথা ময়দান ও জঙ্গলকে مَلًا مِنَ الْأَرْضِ বলা হয়।

أَشَقُّ أَشَدُّ مِنَ الْمَشَقَّةِ : ইঙ্গিত হল, وَلَعَذَابُ الْآخِرَةِ أَشَقُّ আয়াতের দিকে। "আর সে সব কাফেরের জন্য আখেরাতের আযাব ভীষণ কঠিন।"

তিনি বলেন, আয়াতে أَشَقُّ শব্দের অর্থ হল, কঠোরতর। শব্দটি مَشَقَّةٌ থেকে নিষ্পন্ন। অর্থাৎ ইসমে তাফযীলের সীগা।

مُعَقِّبَ مُغَيِّرٌ : ইঙ্গিত হল, وَاللَّهُ يَحْكُمُ لَا مُعَقِّبَ لِحُكْمِهِ আয়াতের দিকে। "আর আল্লাহ (যা ইচ্ছা) আদেশ করেন, তার আদেশ রদ করার কেউ নেই।" ১৩ : ৪১, পারা ১৩, রুকূ ১২

وَقَالَ مُجَاهِدٌ مُتَجَاوِرَاتٌ طَيِّبُهَا وَخَبِيثُهَا السِّبَاخُ : ইঙ্গিত হল, وَفِي الْأَرْضِ قِطَعٌ مُتَجَاوِرَاتٌ আয়াতের দিকে। "আর পৃথিবী কাছাকাছি অনেক ভূ-খণ্ড রয়েছে।" পারা ১৩, রুকূ ১, ১৩ : ৪।

মুজাহিদ র. বলেন, উত্তম জমি এবং লবনাক্ত জমি মিলে-ঝুলে আছে। অর্থাৎ, কোনটি উত্তম, আর কোনটি অনুত্তম, লোনা ও অনাবাদ।

وَقَالَ مُجَاهِدٌ مُتَجَاوِرَاتٌ طَيِّبُهَا وَخَبِيثُهَا السِّبَاخُ صِنْوَانٌ النَّخْلَتَان أَوْ أَكْثَرُ فِي أَصْلٍ وَاحِد وَغَيْرُ صِنْوَان وَحْدَهَا بِمَاء وَاحِد : ইঙ্গিত হল, وَنَخِيلٌ صِنْوَانٌ وَغَيْرُ صِنْوَان يُسْقَى بِمَاءٍ وَاحِد আয়াতের দিকে। "একাধিক শিরবিশিষ্ট অথবা এক শিরবিশিষ্ট খেজুর বৃক্ষ, সিঞ্চিত একই পানিতে।" -পারা ১৩, রুকূ ১, ১৩ : ৪

তিনি বলেন, আয়াতে صِنْوَان এর অর্থ হল, একটি গোড়া থেকে দুটি শাখা অথবা ততোধিক শাখা বিশিষ্ট। غير صنوان দ্বারা উদ্দেশ্য একটি গোড়া থেকে একই শাখা বিশিষ্ট। উদ্দেশ্য হল, এসব বৃক্ষ এবং এগুলোর ফল একই জমি থেকে উৎপন্ন হয়। একই পানি থেকে সিঞ্চিত হয়। কিন্তু তা সত্ত্বেও ছোট-বড়, মিঠা, তিতার পার্থক্য হয়। এটি বনী আদমের ভাল-মন্দ মানুষের উদাহরণ যে, একই পিতা তথা একই মূল (আদম আ.) থেকে জন্ম।

সহীহ বুখারী ৬৮১

السَّحَابُ الثِّقَالُ الَّذِي فِيهِ الْمَاءُ : ইঙ্গিত হল, هُوَ الَّذِي يُرِيكُمُ الْبَرْقَ خَوْفًا وَطَمَعًا وَيُنْشِئُ السَّحَابَ الثِّقَالَ আয়াতের দিকে। "তিনিই তোমাদেরকে দেখান (চমৎকার) বিদ্যুত, (তা আঘাত হানার) ভয় ও (বৃষ্টির আশা) ভরসা সঞ্চার করান এবং তিনিই সৃষ্টি করেন ভারী মেঘ।"

তিনি বলেন, আয়াতে কারীমায় السَّحَابُ الثِّقَالُ দ্বারা উদ্দেশ্য হল, পানি পূর্ণ মেঘ।

السَّحَابُ এটি ইসমে জিন্‌স। যার একবচন আসে سحابة। যার অর্থ মেঘ, তাতে পানি থাক বা না থাক। الثِّقَالُ এটি السَّحَابُ এর সিফাত। السَّحَابُ الثِّقَالُ এর অর্থ পানিপূর্ণ মেঘ। আল্লামা আইনী র. বলেন, وهو جمع سحابة والثقال صفة سحاب (উমদাতুলকারী) এমতাবস্থায় একটি প্রশ্ন হয় যে, الذي فيه الماء এর স্থলে التي فيه الماء হওয়া উচিত ছিল। ফলে শাইখুল ইসলাম যাকারিয়া র. আপত্তি তুলে বলেন, الانسب التي فيها الماء (তুহফাতুল বারী)

কিন্তু বিশুদ্ধ মত হল, এটি ইসমে জিনস। এটি পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ, একবচন ও বহুবচন সব ক্ষেত্রেই ব্যবহৃত হয়। পুংলিঙ্গের ক্ষেত্রে ব্যবহারের উদাহরণ السحاب المسخر স্ত্রীলিঙ্গের ক্ষেত্রে ব্যবহারের উদাহরণ حَتَّى إِذَا أَقَلَّتْ سَحَابًا ثِقَالًا ইত্যাদি।

كَبَاسِطِ كَفَّيْهِ إِلَى الْمَاءِ يَدْعُو الْمَاءَ بِلِسَانِه وَيُشِيرُ إِلَيْهِ بِيَدِه فَلَا يَأْتِيهِ أَبَدًا : এটি সে সব কাফেরের উদাহরণ যারা প্রতীমাগুলোকে আহ্বান করে। বিস্তারিত বিবরণ সূরা বাকারায় পূর্বে এসেছে।

فَسَالَتْ أَوْدِيَةٌ بِقَدَرِهَا تَمْلَأُ بَطْنَ كُلِّ وَاد : ইঙ্গিত হল, أَنْزَلَ مِنَ السَّمَاءِ مَاءً فَسَالَتْ أَوْدِيَةٌ بِقَدَرِهَا আয়াতের দিকে। "তিনি আকাশ থেকে বৃষ্টিপাত করেন। ফলে উপত্যকাগুলো তাদের পরিমাণ অনুযায়ী প্লাবিত হয়।"-১৩ : ১৭, পারা ১৩, রুকূ ৭

তিনি বলেন, আয়াতে سَالَتْ أَوْدِيَةٌ بِقَدَرِهَا এর অর্থ নালার পেট। তথা অভ্যন্তরাংশ পরিপূর্ণ হয়ে যায় স্ব-স্ব পরিমাণ অনুযায়ী। অর্থাৎ, ছোট নালায় কম আর বড় নালায় বেশি পানি পূর্ণ হয়ে প্রবাহিত হতে শুরু করে।

زَبَدًا رَابِيًا الزَّبَدُ زَبَدُ السَّيْلِ زَبَدٌ مِثْلُهُ خَبَثُ الْحَدِيدِ وَالْحِلْيَةِ : ইঙ্গিত হল, উপরোক্ত আয়াতের দিকে। তরজমা এসেছে। তিনি বলেন, زَبَدًا رَابِيًا (উপরিস্থিত ফোলা-ফাপা ফেনা) দ্বারা উদ্দেশ্য প্রবাহিত পানির ফেনা। আর زَبَدٌ مِثْلُهُ দ্বারা উদ্দেশ্য হল, লোহা ও অলঙ্কারাদির ময়লা।

## بَاب قَوْلِه اللَّهُ يَعْلَمُ مَا تَحْمِلُ كُلُّ أُنْثَى وَمَا تَغِيضُ الْأَرْحَامُ غِيضَ نُقِصَ

**২৪৩০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "প্রত্যেক নারী যা গর্ভে ধারণ করে (অর্থাৎ ছেলে না মেয়ে, সৎ না অসৎ) এবং জরায়ুতে যা কিছু কমে ও বাড়ে (কম-বেশ যা কিছু হয় যেমন, কখনো এক বাচ্চা, কখনো বেশি, কখনো দ্রুত, কখনো বিলম্বে হয় এসব) আল্লাহ্ জানেন ।" غيض হ্রাস করা হয়েছে। ইঙ্গিত হল, وَغِيْضَ الْمَــاءُ আয়াতের দিকে। অর্থাৎ, পানি কমে গেছে। যেহেতু تغيض এবং غيض এর মূল অক্ষর একই সেহেতু ইমাম বুখারী র. এটি এখানে এনেছেন।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا مَعْنٌ قَالَ حَدَّثَنِي مَالِكٌ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَفَاتِحُ الْغَيْبِ خَمْسٌ لَا يَعْلَمُهَا إِلَّا اللَّهُ لَا يَعْلَمُ مَا فِي غَدٍ إِلَّا اللَّهُ وَلَا يَعْلَمُ مَا تَغِيضُ الْأَرْحَامُ إِلَّا اللَّهُ وَلَا يَعْلَمُ مَتَى يَأْتِي الْمَطَرُ أَحَدٌ إِلَّا اللَّهُ وَلَا تَدْرِي نَفْسٌ بِأَيِّ أَرْضٍ تَمُوتُ وَلَا يَعْلَمُ مَتَى تَقُومُ السَّاعَةُ إِلَّا اللَّهُ

২২০. ইবরাহীম ইব্নে মুনযির র.......ইবনে উমর রা. সূত্রে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, (ইলমে) গায়েব-এর চাবিকাঠি পাঁচটি, যা আল্লাহ্ ভিন্ন আর কেউ জানে না। তা হল : আগামী দিন কি হবে, তা আল্লাহ্ ছাড়া আর কেউ জানে না। মাতৃগর্ভে কি আছে, তা আল্লাহ্ ভিন্ন আর কেউ জানে না। বৃষ্টি কখন আসবে, তা আল্লাহ্ ভিন্ন আর কেউ জানে না।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি কিতাবুল ইস্তিস্কায় ১৪১ পৃষ্ঠায় ও এখানে ৬৮১ পৃষ্ঠায় এসেছে।

**অদৃশ্যের জ্ঞান সম্পর্কিত পাঁচটি বিষয়ের উল্লেখ বিশেষায়নের জন্য নয়**

উক্ত হাদীসে পাঁচটি বিষয় বিশেষভাবে বর্ণনা করা হয়েছে যে, এ বিষয়গুলোর জ্ঞান একমাত্র আল্লাহরই রয়েছে। এটি বিশেষায়নের জন্য নয়। অন্যথা সূরা নমলের আয়াতের সাথে বিরোধ সৃষ্টি হবে। قُلْ لَّايَعْلَمُ مَنْ فِيْ السَّموٰتِ الْغَيْبَ اِلَّا اللهُ

মূলত : এক প্রশ্নকারী উক্ত পাঁচটি বস্তু সম্পর্কে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে জিজ্ঞেস করেছিল, ফলে সূরা লুকমানের এ আয়াত অবতীর্ণ হয়- إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ وَيُنَزِّلُ الْغَيْثَ وَيَعْلَمُ مَا فِي الْأَرْحَامِ وَمَا تَدْرِي نَفْسٌ مَــاذَا تَكْسِبُ غَدًا -পারা ২১, রুকূ ১৩

এ আয়াতে উক্ত পাঁচটি বিষয় একমাত্র আল্লাহ তা'আলাই জানেন বলে বিশেষভাবে উল্লেখ করা হয়েছে।

# سُورَةُ إِبْرَاهِيمَ
# সূরা ইবরাহীম

بسم الله الرحمن الرحيم

মক্কী। أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ بَدَّلُوا نِعْمَةَ اللَّهِ كُفْـرًا الايــة এ এক আয়াত ছাড়া বাকি সম্পূর্ণ সূরা হিজরতের পূর্বে অবতীর্ণ হয়েছে। কেউ কেউ দুটি আয়াতকে মাদানী বলেছেন। উক্ত সূরায় ৫২ আয়াত এবং সাত রুকু। সূরা সূরা ইবরাহীমের পর এখানে শুধু আবু যর র.-এর বর্ণনায় بسم الله الرحمن الرحيم এসেছে। قال العلامة العينى رحــ لم تثبت البسملة إلا بأبى ذر وحده

**নামকরণের কারণ**

উক্ত সূরায় যেহেতু হযরত ইবরাহীম খলীলুল্লাহ আ.-এর উল্লেখ রয়েছে, এ জন্য এ সূরার নাম ইবরাহীম। থেকে গেল একটি প্রশ্ন যে, অন্য সূরাতেও তো হযরত ইবরাহীম আ.-এর কাহিনী এসেছে, যেমন সূরা বাকারা ও সূরা আম্বিয়ায়?

**উত্তর :** যেহেতু সূরাসমূহের নাম তাওকীফি। অর্থাৎ, শরীয়তের পক্ষ থেকে যা জানানো হয়, সেগুলোই নাম। অতএব এতে কোন প্রশ্ন থাকার কথা নয়।

হযরত ইবরাহীম আ. পৃথিবীর একজন মহান ঐতিহাসিক মনীষী, যাকে 'খলীলুল্লাহ'র মতো মহান উপাধিতে ভূষিত করা হয়েছে। যার থেকে দুটি বড় বংশ যথা বনী ইসরাঈল ও ইসমাঈলের আত্মপ্রকাশ ঘটে। হযরত ইবরাহীম আ. কে মুসলমান ছাড়া ইহুদী নাসারা সকলেই সম্মানিত প্রপিতা বলে মনে করে।

قَالَ ابْنُ عَبَّاسٍ هَاد دَاعٍ وَقَالَ مُجَاهِدٌ صَدِيدٌ قَيْحٌ وَدَمٌ وَقَالَ ابْنُ عُيَيْنَةَ اذْكُرُوا نِعْمَةَ اللَّه عَلَيْكُمْ أَيَادِيَ اللَّه عِنْدَكُمْ وَأَيَّامَهُ وَقَالَ مُجَاهِدٌ مِنْ كُلِّ مَا سَأَلْتُمُوهُ رَغِبْتُمْ إِلَيْهِ فِيهِ يَبْغُونَهَا عِوَجًا يَلْتَمِسُونَ لَهَا عِوَجًا وَإِذْ تَأَذَّنَ رَبُّكُمْ أَعْلَمَكُمْ آذَنَكُمْ رَدُّوا أَيْدِيَهُمْ فِي أَفْوَاهِهِمْ هَذَا مَثَلٌ كَفُّوا عَمَّا أُمِرُوا بِهِ مَقَامِي حَيْثُ يُقِيمُهُ اللَّهُ بَيْنَ يَدَيْهِ مِنْ وَرَائِهِ قُدَّامَهُ جَهَنَّمُ لَكُمْ تَبَعًا وَاحِدُهَا تَابِعٌ مِثْلُ غَيَبٍ وَغَائِبٍ بِمُصْرِخِكُمْ اسْتَصْرَخَنِي اسْتَغَاثَنِي يَسْتَصْرِخُهُ مِنْ الصُّرَاخِ وَلَا خِلَالَ مَصْدَرُ خَالَلْتُهُ خِلَالًا وَيَجُوزُ أَيْضًا جَمْعُ خُلَّةٍ وَخِلَالٍ اجْتُثَّتْ اسْتُؤْصِلَتْ

ইবনে আব্বাস রা. বলেন, هَـــاد -আহবানকারী। মুজাহিদ র. বলেন, صَـــدِيدٌ রক্ত ও পুঁজ। ইবনে 'উয়াইনা বলেন, اذْكُرُوا نِعْمَةَ اللَّه عَلَيْكُمْ " আল্লাহর যেসব নিয়ামত তোমাদের উপর রয়েছে এবং যেসব ঘটনা ঘটেছে (তা স্মরণ কর)।" মুজাহিদ র. বলেন, مِنْ كُلِّ مَا سَأَلْتُمُوهُ

তোমরা যা কিছু আল্লাহর কাছে চেয়েছিলে যাতে তোমাদের আগ্রহ ছিল। يَبْغُونَهَا عِوَجًا তারা এর বক্রতা (অপব্যাখ্যা) অন্বেষণ করছে। وَإِذْ تَأَذَّنَ رَبُّكُـــمْ "তোমাদের প্রতিপালক তোমাদের জানিয়েছেন, তোমাদের অবহিত করেছেন।" رَدُّوا أَيْدِيَهُمْ فِي أَفْـــوَاهِهِمْ এটা একটা প্রবাদ বাক্য, যার অর্থ, তাদের যে বিষয়ে নির্দেশ করা হয়েছিল তা থেকে তারা বিরত রয়েছে। مِنْ وَرَائِه সে স্থান যেখানে আল্লাহ্ তা'আলা তাঁর সামনে দাঁড় করাবেন। مِنْ وَرَائِه - সামনে تَبَعًـــا-এর একবচন تَابِعٌ যেমন غَائِب - غَيَب - এর বহুবচন بِمُصْرِخِكُمْ : اسْتَـــصْرَخَنِي সে আমার কাছে সাহায্য চেয়েছে। এটা الـــصُّرَاخ থেকে গঠিত। وَلَا خِلَالَ আর কোন বন্ধুত্ব নয়। এটা خَالَلْتُهُ خِلَالًا - এর মাসদার আর خُلَّة وَخِلَـــال এর বহুবচনও হতে পারে। اجْتُثَّتْ - মূলোচ্ছেদ করা হয়েছে। (তরজমা আমাদের পক্ষ থেকে দেয়া হয়েছে। - অনুবাদক)

قَالَ ابْنُ عَبَّاسٍ هَاد دَاعٍ : হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, هاد এর অর্থ হল, আহবানকারী, দিক নির্দেশক। ইঙ্গিত হল, إِنَّمَا أَنْتَ مُنْذِرٌ وَلِكُلِّ قَوْمٍ هَاد আয়াতের দিকে। "তুমি তো কেবল ভীতি প্রদর্শনকারী। আর প্রত্যেক কওমের জন্যই রয়েছে- আহবানকারী।" প্রকাশ থাকে যে, এটি সূরা রাদের সপ্তম আয়াতের অংশ। এজন্য এর তাফসীরের ক্ষেত্র হল, সূরা রাদ। সম্ভবত লিপিকারের ভুলে সূরা ইবরাহীমে এই ইবারতটি এসে গেছে।

قال العلامة العينى رحــ والظاهر ان ذكر هذا ههنا من بعض النُّسَّاخ — عمدة

وَقَالَ مُجَاهِدٌ صَدِيدٌ قَيْحٌ وَدَمٌ : ইঙ্গিত হল, مِنْ وَرَائِه جَهَنَّمُ وَيُـــسْقَى مِـــنْ مَـــاءٍ صَـــدِيد আয়াতের দিকে। "তাদের প্রত্যেকের জন্য পরিণামে রয়েছে জাহান্নাম এবং পান করানো হবে গলিত পুঁজ।" ১৪ : ১৬, পারা ১৩, রুকূ ৩

মুজাহিদ র. বলেন, এ আয়াতে صَدِيد এর অর্থ হল, পুঁজ ও রক্ত।

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ اذْكُرُوا نِعْمَةَ اللَّه عَلَيْكُمْ أَيَادِيَ اللَّه عِنْدَكُمْ وَأَيَّامَهُ : ইঙ্গিত হল وَإِذْ قَالَ مُوسَى لِقَوْمِه اذْكُرُوا نِعْمَةَ اللَّه عَلَيْكُمْ إِذ أَنْجَاكُمْ مِنْ آل فِرْعَـــوْن আয়াতের দিকে। "স্মরণ করো, মূসা তার সম্প্রদায়কে বলেছিল, তোমরা আল্লাহর অনুগ্রহ স্মরণ করো, যখন তিনি তোমাদেরকে রক্ষা করেছিলেন ফিরআউন সম্প্রদায়ের কবল থেকে।"-১৪ : ৬

তিনি বলেন, সুফিয়ান ইবনে উয়াইনা র. বলেছেন, আয়াতে কারীমায় نعمة الله দ্বারা উদ্দেশ্য সে সব নেয়ামত যেগুলো তোমাদের কাছে আছে। আর আল্লাহ তা'আলার সে সব দিবস ও ঘটনাবলি স্মরণ করো, যেগুলোতে আল্লাহ তা'আলা তোমাদেরকে ফিরআউনীদের থেকে মুক্তি দিয়েছিলেন।

আল্লামা কাসতাল্লানী র. ايامه এর তাফসীর করতে গিয়ে বলেন, ای بوقائعه التي وقعت على الأمم الدارجــة অর্থাৎ সে সব ঘটনা স্মরণ করো, যেগুলো পূর্ববর্তী উম্মতদের উপর আল্লাহ তা'আলার (বিশেষ) কুদরতের বহিপ্রকাশ ঘটেছে।

ايدى : ايادى এর বহুবচন। এটি يد মানে নেয়ামতের বহুবচন।

وَقَالَ مُجَاهِدٌ مِنْ كُلِّ مَا سَأَلْتُمُوهُ رَغِبْتُمْ إِلَيْهِ فيه : ইঙ্গিত হল, وَسَخَّرَ لَكُمُ الشَّمْسَ وَالْقَمَرَ دَائِبَيْنِ وَسَخَّرَ لَكُمُ اللَّيْــلَ وَالنَّهَارَ وَآتَاكُمْ مِنْ كُلِّ مَا سَــأَلْتُمُوهُ আয়াতের দিকে। "তিনি তোমাদের কল্যাণে নিয়োজিত করেছেন চন্দ্র ও সূর্যকে। যারা অবিরাম একই নিয়মে অনুবর্তী এবং তোমাদের কল্যাণে নিয়োজিত করেছেন রাত্রি ও দিবসকে এবং তিনি তোমাদেরকে দিয়েছেন তোমরা তার নিকট (তোমাদের অবস্থার উপযোগী) যা কিছু চেয়েছ তা থেকে।"-১৪ : ৩৩-৩৪

মুজাহিদ বলেন, كُلِّ مَا سَــأَلْتُمُوهُ এর অর্থ হল, তোমাদের নিকট আকর্ষণীয় বস্তু তোমাদের দিয়েছেন। চাই তোমরা সেগুলো কামনা কর বা না কর। আল্লাহ তা'আরা সত্য বলেছেন। আমাদেরকে তিনি এমন অনেক জিনিস দিয়েছেন যা আমরা তাঁর কাছে চাইনি আর সেগুলোর কথা আমাদের মনের কল্পনায়ও আসে নি।

إِلَيْهِ فيه : দ্বারা এদিকে ইঙ্গিত যে, رَغِبَ শব্দের সেলাহ إلى এবং فِيْ উভয়টি আসে।

يَبْغُونَهَا عِوَجًا : ইঙ্গিত হল, وَيَصُدُّونَ عَنْ سَبِيلِ اللهِ وَيَبْغُونَهَا عِوَجًا يَلْتَمِسُونَ لَهَا عِوَ আয়াতের দিকে। "এবং মানুষকে তারা আল্লাহর পথ থেকে নিবৃত্ত করে এবং আল্লাহর পথ বক্র করতে চায়।"-১৪ : ৩

তিনি বলেন, আয়াতে কারীমায় يَبْغُونَهَا এর অর্থ হল, তারা আল্লাহর পথে তথা দীনে হকে বক্রতা তালাশ করে।

وَإِذْ تَأَذَّنَ رَبُّكُمْ أَعْلَمَكُمْ آذَنَكُمْ : ইঙ্গিত হল, وَإِذْ تَأَذَّنَ رَبُّكُمْ لَئِنْ شَكَرْتُمْ لَأَزِيدَنَّكُمْ وَلَئِنْ كَفَرْتُمْ إِنَّ عَــذَابِي لَــشَدِيدٌ আয়াতের দিকে। "স্মরণ করো, তোমাদের প্রতিপালক ঘোষণা করেন, তোমরা কৃতজ্ঞ হলে তোমাদেরকে অবশ্যই অধিক দেব আর অকৃতজ্ঞ হলে অবশ্যই আমার শাস্তি হবে কঠোর।"-১৪ : ৭

তিনি বলেন, আয়াতে কারীমায় تَــأَذَّنَ শব্দের অর্থ হল, তিনি তোমাদের জানিয়েছেন- অবহিত করেছেন। ইঙ্গিত হল, تَأَذَّنَ শব্দটি إِيْذَانٌ থেকে গৃহীত, যার অর্থ হল, জানানো ও অবহিত করা। এখানে تَأَذَّنَ শব্দের তাফসীর أَعْلَمَ ও آذَنَ দ্বারা করার উদ্দেশ্য শুধু ব্যাখ্যা দান। অন্যথায় এর প্রয়োজন ছিল না। শুধু أَعْلَــمَ বললেই চলত। এজন্য কোন কোন কপিতে আছে أَعْلَمَ رَبُّكُمْ। -তুহফাতুল বারী

رَدُّوا أَيْدِيَهُمْ فِي أَفْوَاهِهِمْ هَذَا مَثَلٌ كَفُّوا عَمَّا أُمِرُوا بِهِ : ইঙ্গিত হল, جَاءَتْهُمْ رُسُلُهُمْ بِالْبَيِّنَاتِ فَرَدُّوا أَيْدِيَهُمْ فِي أَفْوَاهِهِمْ وَقَالُوا إِنَّا كَفَرْنَا بِمَا أُرْسِلْتُمْ بِهِ وَإِنَّا لَفِي شَكٍّ مِمَّا تَدْعُونَنَا إِلَيْهِ مُرِيبٍ আয়াতের দিকে। "তাদের রাসূলগণ তাদের কাছে দলীল-প্রমাণাদি নিয়ে এসেছে। তখন তারা (কাফেররা) স্বীয় হস্ত তাদের মুখে পুরেছে।"

তিনি বলেন, আয়াতে কারীমায় فَرَدُّوا أَيْدِيَهُمْ فِي أَفْوَاهِهِمْ আরবের একটি উপমা। এর অর্থ হল, كَفُّوا عَمَّا أُمِرُوا بِهِ তথা তাদেরকে যে হক বিষয়ের নির্দেশ দেয়া হয়েছে তা থেকে বিরত থেকেছে। অর্থাৎ, আল্লাহর আদেশ পালন করেনি; বরং তারা বলতে শুরু করে - إِنَّا كَفَرْنَا بِمَا أُرْسِلْتُمْ بِــهِ তথা "আমরা সে সব বিষয় অস্বীকার করলাম যেগুলো দিয়ে তোমাদের প্রেরণ করা হয়েছে।"

**ব্যাখ্যা :** যেমন অন্যত্র আল্লার বাণী রয়েছে- وَإِذَا خَلَوْا عَضُّوا عَلَيْكُمُ الْأَنَامِلَ مِنَ الْغَــيْظِ যখন তারা একাকি হয় তখন তোমাদের প্রতি ক্রোধে আঙ্গুল কামড়াতে থাকে। আবার কেউ مثــل মীমের নিচে যের আছে বলে উল্লেখ করেন। এমতাবস্থায় অর্থ হবে كَفُّوا عَمَّا أُمِرُوا بِهِ এ رَدُّوا أَيْدِيَهُمْ فِي أَفْوَاهِهِم مثل الخ বাক্য উদ্দেশ্য হিসাবে থেকে গৃহীত।

আবার কেউ أَفْـوَاهِهِمْ এর যমীর নবীগণের দিকে ফেরান। অর্থাৎ, সমস্ত কাফের আপন হাত নবীগণের মুখে রেখে দেয়। (অর্থাৎ নবীগণের নসিহত যদি মেনে নিত, তবে কি তারা এমন চেষ্টা করত যে, তাদেরকে কথা পর্যন্ত বলতে দিত না; বরং নবীদের মুখে হাত রেখে দিত!

আরেক অর্থ এটিও বর্ণনা করা হয় যে, أَيْدِيَهُمْ দ্বারা নেয়ামতরাজি তথা নসিহতসমূহ, যেগুলো মূলত আল্লাহর নেয়ামত ছিল। সেগুলোকে নবীগণের মুখে নিক্ষেপ করেছে তথা মানেনি।

مَقَامِي حَيْثُ يُقِيمُهُ اللَّهُ بَيْنَ يَدَيْهِ : ইঙ্গিত হল, ذَلِكَ لِمَنْ خَافَ مَقَامِي وَخَافَ وَعِيد আয়াতের দিকে। "এটা সে সকল লোকের জন্য যারা আমার সামনে দাঁড়াতে ভয় পেয়েছে এবং আমার সতর্কবাণীকে ভয় করেছে।" পারা ১৩, রুকূ ১৫

অর্থাৎ, যে মুসলিম যার আলামত হল, কিয়ামতের ভয় ও সতর্কবাণীর ভয়, তাদের সবার জন্য সে আযাব থেকে মুক্তির প্রতিশ্রুতি রয়েছে।

তিনি বলেন আয়াতে مَقَامِي অর্থ হল, যেখানে আল্লাহ তা'আলার সামনে দাঁড় করাবেন তথা হিসাব-কিতাবের জন্য।

مِنْ وَرَائِه قُدَّامَهُ جَهَنَّمُ : ইঙ্গিত হল, وَمِنْ وَرَائِه عَذَابٌ غَلِيظٌ আয়াতের দিকে। "আর তার সামনে রয়েছে কঠোর শাস্তি।" আয়াতে কারীমায় مِنْ وَرَائِه শব্দের তাফসীর করেছেন قُدَّامَهُ দ্বারা। অর্থাৎ, তার সামনে আছে জাহান্নাম।

لَكُمْ تَبَعًا وَاحِدُهَا تَابِعٌ مِثْلُ غَيَبٍ وَغَائِبٍ : ইঙ্গিত হল, إِنَّا كُنَّا لَكُمْ تَبَعًا فَهَلْ أَنْتُمْ مُغْنُونَ عَنَّا مِنْ عَذَابِ اللَّهِ مِنْ شَـيْءٍ আয়াতের দিকে। "আমরা (দুনিয়াতে) ছিলাম তোমাদের অধীনস্থ। (এমনকি দীনের যে পথ তোমরা আমাদেরকে বলেছ আমরা তার উপরই এসে গেছি, আর বর্তমানে আমাদের উপর মুসিবত রয়েছে।) তোমরা কি কারো আযাবের কিছু অংশ আমদের থেকে হটিয়ে দিতে তথা যদি সম্পূর্ণ বাঁচাতে নাও পার, তবে কিছু হলেও বাঁচাতে পার।" তিনি বলেন, আয়াতে تَبَعٌ বহুবচন। এর এক বচন হল, تَبِـعٌ। যেমন, غَيَـبٌ (গাইন-এর উপরও যবর, ইয়া-এর উপরও) শব্দটি غَيْـبٍ এর বহুবচন। যেমন خَدَمٌ শব্দটি خَادِمٌ এর বহুবচন।

بِمُصْرِخِكُمْ اسْتَصْرَخَنِي اسْتَغَاثَنِي يَسْتَصْرِخُهُ مِنَ الصُّرَاخِ : ইঙ্গিত হল, فَلَا تَلُومُونِي وَلُومُوا أَنْفُسَكُمْ مَا أَنَا بِمُصْرِخِكُمْ وَمَا أَنْتُمْ بِمُـصْرِخِيَّ আয়াতের দিকে। "অতএব, তোমরা আমার প্রতি (সমস্ত) দোষারোপ করো না, তোমরা নিজেদের প্রতি দোষারোপ করো। আমি তোমাদের উদ্ধারে সাহায্য করতে সক্ষম নই, তোমরাও আমার উদ্ধারে সাহায্য করতে সক্ষম নও।" ১৪ : ২২, পারা ১৩, রুকূ ২।

উপরোক্ত আয়াতে কারীমায় مُـصْرِخِكُمْ অর্থ হল, "আমি তোমাদের (উদ্ধারে) সাহায্যকারী নই।" এটি আবু উবায়দার তাফসীর। আরবগণ বলেন, اسْتَصْرَخَنِي মানে সে আমার নিকট ফরিয়াদ কামনা করেছে। يَسْتَصْرِخُهُ শব্দটি صُرَاخٍ থেকে গৃহীত। এর অর্থ হল, ফরিয়াদ, চিৎকার।

وَلَا خِلَالَ مَصْدَرُ خَالَلْتُهُ خِلَالًا وَيَجُوزُ أَيْضًا جَمْعُ خُلَّةٍ وَخِلَالٍ : সেদিন না কোন ক্রয়-বিক্রয় হবে, না বন্ধুত্ব।

তিনি বলেন, উপরোক্ত আয়াতে خِلَالٌ শব্দটি خاللته خلالا এর মাছদার। অর্থাৎ, باب مفاعلة থেকে مُخَالَّةٌ এর মাছদার। যেমন, مقاتلة و قتالٌ। শব্দটি خُلَّةٌ এর বহুবচনও হতে পারে। যেমন, خُلَّةٌ وخِلَالٌ و بُرْمَةٌ و بِرَامٌ و ظُلَّةٌ و ظِلَالٌ

اجْتُثَّتْ اسْتُؤْصِلَتْ : ইঙ্গিত হল, وَمَثَلُ كَلِمَةٍ خَبِيثَةٍ كَشَجَرَةٍ خَبِيثَةٍ اجْتُثَّتْ مِنْ فَوْقِ الْأَرْضِ مَا لَهَا مِنْ قَـرَارٍ আয়াতের দিকে। "কু-বাক্যের (কুফর ও শিরকের কালিমা) তুলনা এক মন্দ বৃক্ষ (মাকাল বৃক্ষ), যার মূল ভূ-পৃষ্ঠ হতে বিচ্ছিন্ন, যার (জমিনে) কোন স্থায়িত্ব নেই।"-১৪ : ২৬

তিনি বলেন, اجْتُثَّتْ। অর্থ হল, মূলসহ উপড়ে ফেলা হয়েছে। اجْتِثَاثٌ এর অর্থ হল, মূলসহ উপড়ে ফেলা।

## بَاب قَوْله كَشَجَرَة طَيِّبَة أَصْلُهَا ثَابِتٌ وَفَرْعُهَا فِي السَّمَاءِ تُؤْتِي أُكُلَهَا كُلَّ حِين

**২৪৩১. অনুচ্ছেদ** : আল্লাহ্ তা'আলার বাণী : "(আল্লাহ তা'আলা কালিমায়ে তায়্যিবা তথা তাওহীদ ও ঈমানের কালিমার কিরূপ উপমা দিয়েছেন) এটি সে উৎকৃষ্ট বৃক্ষের ন্যায়, যেটি পবিত্র খেজুর গাছের ন্যায়, যার মূল জমিনে খুব সুদৃঢ় ও যার শাখা-প্রশাখা উর্ধ্বাকাশে বিস্তৃত, যা সর্বদা (প্রতি মওসুমে) ফল দান করে। (খুব ফলনশীল কোন মৌসুম ফলহীন থাকে না)"

এমনিভাবে কালিমায়ে তাওহীদ لَا إِلٰهَ إِلَّا اللهُ এর সাক্ষ হল, একটি মূল। অর্থাৎ, আকীদা খুবই মজবুত। দুনিয়ার আপদ-বিপদ এটিকে হেলাতে পারে না। কামেল মু'মিন সাহাবা ও তাবেঈন; বরং সর্বযুগের পাঁকা মুসলমানদের এরূপ উদাহরণ কম নয় যে, তারা ঈমানের মুকাবিলায় না জানের পরওয়া করেছে না মালের, না অন্য কিছুর।

এই উপমার সারকথা হল, যেরূপভাবে খেজুর গাছের গোড়া জমিনে প্রোথিত তার শাখা আকাশের দিকে বিস্তৃত এমনিভাবে মু'মিনের ঈমান তার অন্তরে সুদৃঢ়। অর্থাৎ, বিশ্বাস ঈমানের গোড়া বা মূল ভিত্তি। আমলগুলো শাখা-প্রশাখার পর্যায়ভূক্ত। এগুলো কবূলিয়্যাতের আকাশ পর্যন্ত পৌঁছে যায়।

**حَدَّثَنِي** عُبَيْدُ بْنُ إِسْمَاعِيلَ عَنْ أَبِي أُسَامَةَ عَنْ عُبَيْدِ اللَّهِ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كُنَّا عِنْدَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ أَخْبِرُونِي بِشَجَرَةٍ تُشْبِهُ أَوْ كَالرَّجُلِ الْمُسْلِمِ لَا يَتَحَاتُّ وَرَقُهَا وَلَا وَلَا وَلَا تُؤْتِي أُكُلَهَا كُلَّ حِينٍ قَالَ ابْنُ عُمَرَ فَوَقَعَ فِي نَفْسِي أَنَّهَا النَّخْلَةُ وَرَأَيْتُ أَبَا بَكْرٍ وَعُمَرَ لَا يَتَكَلَّمَانِ فَكَرِهْتُ أَنْ أَتَكَلَّمَ فَلَمَّا لَمْ يَقُولُوا شَيْئًا قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ هِيَ النَّخْلَةُ فَلَمَّا قُمْنَا قُلْتُ لِعُمَرَ يَا أَبَتَاهُ وَاللَّهِ لَقَدْ كَانَ وَقَعَ فِي نَفْسِي أَنَّهَا النَّخْلَةُ فَقَالَ مَا مَنَعَكَ أَنْ تَكَلَّمَ قَالَ لَمْ أَرَكُمْ تَكَلَّمُونَ فَكَرِهْتُ أَنْ أَتَكَلَّمَ أَوْ أَقُولَ شَيْئًا قَالَ عُمَرُ لَأَنْ تَكُونَ قُلْتَهَا أَحَبُّ إِلَيَّ مِنْ كَذَا وَكَذَا

২২১. উবায়েদ ইব্‌নে ইসমাঈল র...... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ছিলাম। তিনি (উপস্থিতগণের নিকট) বললেন, বল তো সেটা কোন বৃক্ষ, যা কোন মুসলিমের মত, বা তিনি বলেছেন كَالرَّجُلِ الْمُسْلِمِ কোন মুসলিম ব্যক্তির মত - রাবীর সন্দেহ) যার পাতা ঝরে না, এরূপ নয়, এরূপ নয় এবং এরূপও নয় যা সর্বদা (সব মৌসমে) খাদ্য প্রদান করে। (অর্থাৎ, তিনি তার আরো তিনটি গুণ উল্লেখ করেছেন। বর্ণনাকারী এটিকে তিনবার لا উল্লেখ করে ক্ষান্ত করেছেন- لاينقطع ثمرها ولا يعدم فيئها ولا ينقطع نفعها তথা এটি সব সময় (সব মৌসুমে) ফল দেয়-ফল কখনো বন্ধ হয় না। এর ছায়া মিটে না, এর উপকারিতা খতম হয় না (অর্থাৎ, বৃক্ষের বৈশিষ্ট্য তিন প্রকারের-সর্বদা ফল ধরে থাকে, যার বীজ নষ্ট হয় না এবং যা দ্বারা সর্বদা উপকৃত হওয়া যায়।)

ইব্‌নে উমর রা. বলেন, আমার মনে হল, এটা খেজুর বৃক্ষ। কিন্তু আমি দেখলাম আবু বকর রা. ও উমর রা. কথা বলছেন না। তাই (এসকল শীর্ষ মনীষীদের সামনে) আমি এ ব্যাপারে কিছু বলা পছন্দ করিনি। অবশেষে যখন কেউ কিছু বললেন না, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, সেটা খেজুর গাছ। পরে যখন আমরা উঠে গেলাম, তখন আমি উমর রা. - কে বললাম, হে আব্বা! আল্লাহ্‌র কসম! আমার মনেও হয়েছিল, তা খেজুর বৃক্ষ! (সম্মানিত পিতা) উমর রা. বললেন, এ কথা বলতে তোমাকে কিসে বাধা দিল? ইব্‌নে উমর রা. বললেন, আমি দেখলাম আপনারা কিছু বলছেন না, তাই আমি কিছু বলতে এবং আমার মত ব্যক্ত করতে পছন্দ করিনি। উমর রা. বললেন, অবশ্য যদি তুমি বলতে, তবে তা আমার নিকট এত এত থেকে বেশি প্রিয় হত। অর্থাৎ, লাল লাল উট অপেক্ষাও অধিক আনন্দের বিষয় হত-উত্তম হত।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল الشجرة الطيبة দ্বারা সংখ্যাগরিষ্ঠের মতে খেজুর গাছই উদ্দেশ্য। হাদীসটি কিতাবুল ইলমের চার জায়গায় ১৪, ১৬, ২৪ ও ২৯৪ পৃষ্ঠায় গেছে। এ স্থানে তাফসীরের ৬৮১, কিতাবুল আদবের ৯০৪ ও আতইমায় ৮১৯ পৃষ্ঠায় এসেছে। এছাড়া হাদীসটি সহীহ মুসলিমে, সুনানে তিরমিযী ও নাসাঈতে রয়েছে।

**মুসলিম ও খেজুর গাছের মাঝে উপমার কারণ**

খেজুর গাছের কোন অংশ বেকার নয়। এ গাছে প্রত্যেক অংশই কার্যকর ও উপকারী। এর ফল খুব মিষ্টি সুস্বাদু এবং উপকারী। ফল কাঁচা-পাকা উভয় অবস্থাতেই খাওয়া যায়। পাকার পর শুকিয়ে পূর্ণ বৎসরই খাওয়া হয়। খেজুরের আটি চতুষ্পদ জন্তুর খাদ্য। এ গাছ সব সময় শস্য-শ্যামল থাকে। হেমন্তকালেও পাতা পড়ে না। এর কাণ্ড ঘরের খুঁটিরূপে লাগানো হয়। পাতা দ্বারা চাটাই ও ঝুঁড়ি তৈরী করে। মোটকথা, এ গাছের সব অংশই উপকারী। এমনিভাবে পূণ্য মুসলমানের প্রত্যেক কাজেই উপকারী। মুসান্নাফে ইবনে আবু শায়বার কিতাবুল আতইমা ৮১৯ পৃষ্ঠায় বর্ণিত একটি হাদীস এর প্রমাণ বহন করে। যথা– فقال النبيّ صلى الله عليه وسلم إنّ من الشجر لها بركة كبركة المُسْلِمِ الحديث

**মাসাইল :** ১। এ হাদীস থেকে মাসআলা জানা যায় যে, শিক্ষার্থীদের পরীক্ষার জন্য উস্তাদগণ প্রশ্ন করতে পারবেন।

২। আকাবির ও উস্তাদগণের মজলিসে শিষ্টাচার ও সম্মানের দিকে লক্ষ্য রাখা বাঞ্ছনীয়। নিষ্প্রয়োজনে কথাবার্তা বলা সমীচীন নয়।

৩। কোন মনীষী পরীক্ষামূলক কোন প্রশ্ন করলে তার উত্তর মেধায় আসলে শিষ্টাচারের সাথে উত্তর উপস্থাপন করা উচিত।

৪। হতে পারে কোন সূক্ষ্ম বিষয় আকাবির আলেমগণের স্মৃতিশক্তিতেই আসেনি তা কোন ছোট ছেলের স্মৃতিশক্তিতে এসে যাবে।

৫। ইলমী দিস্তান এই নিয়তে জিজ্ঞেস করা যে, শিক্ষার্থীর মেধা তীব্র করবে, তথা মেধাশক্তি বর্ধনের জন্য জিজ্ঞাসা বৈধ। কিন্তু আলেমদের পরীক্ষা বা হেয় প্রতিপন্ন করার নিয়তে জিজ্ঞেস করা হারাম। বিশদ বিবরণ কিতাবুল ইলমে হবে। ইনশাআল্লাহ।

## بَاب يُثَبِّتُ اللَّهُ الَّذِينَ آمَنُوا بِالْقَوْلِ الثَّابِت

**২৪৩২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যারা শাশ্বত বাণীতে (কালিমায়ে তায়্যিবার বরকতে) বিশ্বাসী, তাদের আল্লাহ্ সু-প্রতিষ্ঠিত রাখবেন।"

حَدَّثَنَا أَبُو الْوَلِيد حَدَّثَنَا شُعْبَةُ قَالَ أَخْبَرَنِي عَلْقَمَةُ بْنُ مَرْثَد قَالَ سَمِعْتُ سَعْدَ بْنَ عُبَيْدَةَ عَنْ الْبَرَاء بْنِ عَازِب أَنَّ رَسُولَ اللَّه صَلَّى اللَّهُ عَلَيْه وَسَلَّمَ قَالَ الْمُسْلِمُ إِذَا سُئِلَ فِي الْقَبْرِ يَشْهَدُ أَنْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ وَأَنَّ مُحَمَّدًا رَسُولُ اللَّه فَذَلكَ قَوْلُهُ يُثَبِّتُ اللَّهُ الَّذِينَ آمَنُوا بِالْقَوْلِ الثَّابِتِ فِي الْحَيَاة الدُّنْيَا وَفِي الْآخرَة

২২২. আবূল ওয়ালীদ র. ...... বারা ইব্নে আযিব রা. সূত্রে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, কবরে মুসলমান ব্যক্তিকে যখন প্রশ্ন করা হবে, তখন সে সাক্ষ্য দিবে : "লা-ইলাহা ইল্লাল্লাহু ওয়াআন্না মুহাম্মাদার রাসূলুল্লাহ্' আল্লাহর বাণীতে এর প্রতিই ইঙ্গিত করা হয়েছে। বাণীটি হল এই :

يُثَبِّتُ اللَّهُ الَّذِينَ آمَنُوا بِالْقَوْلِ الثَّابِتِ فِي الْحَيَاةِ الدُّنْيَا وَفِي الْآخرَة

**ব্যাখ্যা :** হাদীসটি শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। হাদীসটির জানায়েযের ১৮৩ পৃষ্ঠায় গেছে এবং এই তাফসীরের ৬৮২ পৃষ্ঠায় এসেছে। কিতাবুল জানায়েযের ১৮৩ পৃষ্ঠায় এক হাদীস রয়েছে যে, এ আয়াত কবরের আযাব সম্পর্কে অবতীর্ণ হয়েছে।

**بَاب أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ بَدَّلُوا نِعْمَةَ اللَّهِ كُفْرًا أَلَمْ تَرَ أَلَمْ تَعْلَمْ كَقَوْلِهِ أَلَمْ تَرَ كَيْفَ أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ خَرَجُوا الْبَوَارُ الْهَلَاكُ بَارَ يَبُورُ قَوْمًا بُورًا هَالِكِينَ**

**২৪৩৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আপনি কি তাদেরকে লক্ষ্য করেন না, যারা আল্লাহর অনুগ্রহের বদলে অকৃতজ্ঞতা প্রকাশ অর্থাৎ, আল্লাহ তা'আলার নেয়ামতের শুকরিয়ার পরিবর্তে কুফরি করে।" أَلَمْ تَــرَ 'আপনি কি জানেন না'- এর অর্থে ব্যবহৃত হয়েছে। যেমন, أَلَمْ تَرَ كَيْفَ অথবা أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ خَرَجُوا আয়াতে এ অর্থেই ব্যবহৃত হয়েছে।

الْبَوَارُ – ধ্বংস। এটা بَارَ يَبُورُ থেকে গঠিত। قَوْمًا بُورًا – অর্থ ধ্বংসোম্মুখ সম্প্রদায়। أَلَمْ تَعْلَمْ মানে أَلَمْ تَرَ। এটি ঠিক এরূপই যেমন أَلَمْ تَــرَ كَيْفَ فَعَلَ رَبُّكَ أَلَمْ تَرَ إِلَى الَّذِيْ خَرَجُوا এটি আবু উবায়দার উক্তি। আল্লামা আইনী র. বলেন, আমি বলব এ কালিমাটি تعجب এর সময় বলা হয়। এমনিভাবে শ্রোতাকে বলা হয়। যেমন আল্লাহ তা'আলার বাণী- أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ خَرَجُوا مِنْ دِيَارِهِمْ , أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ أُوتوا نصيبًا من الْكِتَاب

الْبَوَارُ মানে ধ্বংস এটি بار يبور থেকে গৃহীত। এটি মাসদার। ইঙ্গিত হল, وَأَحَلُّوا قَوْمَهُمْ دَارَ الْبَوَارِ আয়াতের দিকে। "তারা তাদের সম্প্রদায়কে ধ্বংসালয়ের দিকে নামিয়েছে।" এ থেকেই قَوْمًا بُوْرًا মানে ধ্বংসোম্মুখ জাতি। এটি بائِرٌ এর বহুবচন। যেমন حائِرٌ এর বহুবচন حُوْرٌ। আর এ শব্দটি সূরা ফুরকানের وَكَانُوْا قَوْمًا بُــوْرًا। কিন্তু মূল অক্ষরের মধ্যে সামঞ্জস্যের কারণে ইমাম বুখারী র. এখানে এনেছেন।

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرٍو عَنْ عَطَاءٍ سَمِعَ ابْنَ عَبَّاسٍ أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ بَدَّلُوا نِعْمَةَ اللَّهِ كُفْرًا قَالَ هُمْ كُفَّارُ أَهْلِ مَكَّةَ

২২৩, আলী ইব্‌নে আবদুল্লাহ্ র....... আতা রা. সূত্রে বর্ণিত, তিনি ইব্‌নে আব্বাস রা. - কে বলতে শুনেছেন, أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ بَدَّلُوا نِعْمَةَ اللَّهِ كُفْرًا এ আয়াত দ্বারা মক্কার কাফেরদেরকে বোঝানো হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামে সাথে মিল সুস্পষ্ট। হাদীসটি মাগাযীতে এসেছে। নাসরুল বারী কিতাবুল মাগাযীর গাযওয়ায়ে বদর বুখারী ৬৮২ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

**বুখারী ৬৮২**

## سُورَةُ الْحِجْرِ

## সূরা হিজ্‌র

আয়াত ৯৯, রুকূ ৬, মক্কী

**নামকরণের কারণ**

হিজর মদীনা মুনাওয়ারা ও শামের মাঝে অবস্থিত একটি জনপদের নাম। এ জনপদে কওমে সামূদ বসবাস করত। এ সূরাতে এ জনপদের উল্লেখ থাকায় এর নামকরণ করা হয়েছে সূরা হিজ্‌র। আরো বিস্তারিত বিবরণের জন্য দেখুন নাসরুল বারী কিতাবুল মাগাযী উর্দূ : ৪৯১।

وَقَالَ مُجَاهِدٌ صِرَاطٌ عَلَيَّ مُسْتَقِيمٌ الْحَقُّ يَرْجِعُ إِلَى اللَّهِ وَعَلَيْهِ طَرِيقُهُ لَبِإِمَامٍ مُبِينٍ عَلَى الطَّرِيقِ وَقَالَ ابْنُ عَبَّــاسٍ لَعَمْــرُكَ لَعَيْشُكَ قَوْمٌ مُنْكَرُونَ أَنْكَرَهُمْ لُوطٌ وَقَالَ غَيْرُهُ كِتَابٌ مَعْلُومٌ أَجَلٌ لَوْ مَا تَأْتِينَا هَلَّا تَأْتِينَا شِيَعٌ أُمَمٌ وَلِلْأَوْلِيَاءِ أَيْضًا شِيَعٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ يُهْرَعُونَ مُسْرِعِينَ لِلْمُتَوَسِّمِينَ لِلنَّاظِرِينَ سُكِّرَتْ غُشِّيَتْ بُرُوجًا مَنَازِلَ لِلشَّمْسِ وَالْقَمَرِ لَوَاقِحَ مَلَاقِحَ مُلْقَحَةً حَمَإٍ جَمَاعَةُ حَمْأَةٍ وَهُوَ الطِّينُ الْمُتَغَيِّرُ وَالْمَسْنُونُ الْمَصْبُوبُ تَوْجَلْ تَخَفْ دَابِرَ آخِرَ لَبِإِمَامٍ مُبِينٍ الْإِمَامُ كُلُّ مَا ائْتَمَمْتَ وَاهْتَدَيْتَ بِهِ الصَّيْحَةُ الْهَلَكَةُ

মুজাহিদ র. বলেন, صِرَاطٌ عَلَيَّ مُسْتَقِيمٌ সঠিক পথ যা আল্লাহ্ পর্যন্ত পৌঁছে গেছে, এবং তাঁর দিকে রয়েছে لَبِإِمَامٍ مُبِينٍ এ রাস্তা। ইব্নে আব্বাস রা. বলেন, لَعَمْرُكَ অর্থ তোমার জীবনের কসম। قَوْمٌ مُنْكَرُونَ এমন অপরিচিত সম্প্রদায়, যাদের লূত আ. চিনেননি। অন্যরা বলেন, كِتَابٌ مَعْلُومٌ অর্থ নির্দিষ্ট সময়। لَوْ مَا تَأْتِينَا কেন আমার কাছে আসে না। شِيَعٌ বহু সম্প্রদায়। বন্ধুবর্গকেও شِيَعٌ বলা হয়। ইব্নে আব্বাস রা. বলেন, يُهْرَعُونَ অর্থ তারা দ্রুতগতিতে ছুটে চলছে لِلْمُتَوَسِّمِينَ প্রত্যক্ষকারীদের জন্য। سُكِّرَتْ ঢেকে দেয়া হয়েছে। بُرُوجًا চন্দ্র-সূর্যের মনযিল্। لَوَاقِحَ অর্থাৎ, مَلَاقِحَ مُلْقِحَةً (ভার-গর্ভ মেঘমালা), এটার একবচন حَمَإٍ এর বহুবচন পঁচা কাদামাটি। الْمَسْنُونُ ঢেলে দেয়া প্রক্ষিপ্ত। تَوْجَلْ ভীত হও دَابِرَ অর্থ- শেষাংশ। لَبِإِمَامٍ مُبِينٍ যার তুমি অনুসরণ করেছ এবং যার দ্বারা সঠিক পথের সন্ধান পেয়েছ। الصَّيْحَةُ ধ্বংস।

وَقَالَ مُجَاهِدٌ صِرَاطٌ عَلَيَّ مُسْتَقِيمٌ الْحَقُّ يَرْجِعُ إِلَى اللهِ وَعَلَيْهِ طَرِيقُهُ : মুজাহিদ র. বলেছেন যে, আয়াতে কারীমায় صِرَاطٌ عَلَيَّ مُسْتَقِيمٌ এর অর্থ হল সে হক যা আল্লাহ পর্যন্ত পৌঁছে এবং সে হক পথে চলে। অর্থাৎ, এ পথে চললে আল্লাহর নৈকট্যপ্রাপ্ত হয়ে যায়।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَعَمْرُكَ لَعَيْشُكَ : ইঙ্গিত হল, لَعَمْرُكَ إِنَّهُمْ لَفِي سَكْرَتِهِمْ يَعْمَهُونَ (٧٢) আয়াতে কারীমার দিকে। "তোমার জীবনের কসম তারা তাদের মদ মত্ততায় বেহুশ।" ইবনে আব্বাস রা. বলেন, উপরোক্ত আয়াতে لَعَمْرُكَ শব্দের অর্থ হল, তোমার জীবনের কসম।

قَوْمٌ مُنْكَرُونَ أَنْكَرَهُمْ لُوطٌ : ইঙ্গিত হল, فَلَمَّا جَاءَ آلَ لُوطٍ الْمُرْسَلُونَ (٦١) قَالَ إِنَّكُمْ قَوْمٌ مُنْكَرُونَ (٦٢) আয়াতের দিকে। "ফেরেশতারা যখন লূত পরিবারের নিকট আসল, তখন (ফেরেশতাদের আগমন মানবাকৃতিতে হওয়ার কারণে) লূত বলল, তোমাদের তো অপরিচিত লোক মনে হয়" অর্থাৎ, উপরোক্ত আয়াতে قَوْمٌ مُنْكَرُونَ এর অর্থ হল, হযরত লূত আ. সে সব ফেরেশতাকে অপরিচিত মনে করেছেন।

وَقَالَ غَيْرُهُ كِتَابٌ مَعْلُومٌ أَجَلٌ : ইঙ্গিত হল, وَمَا أَهْلَكْنَا مِنْ قَرْيَةٍ إِلَّا وَلَهَا كِتَابٌ مَعْلُومٌ (٤) আয়াতের দিকে। "আমি যতগুলো জনপদ (কুফরের কারণে ধ্বংস করেছি সেগুলোর জন্য একটি সুনির্দিষ্ট সময় লিপিবদ্ধ ছিল।" ১৫ : ৪

ইবনে আব্বাস রা. ব্যতীত অন্যরা তথা আবু উবায়দা র. বলেছেন, আয়াতে কিতাব দ্বারা উদ্দেশ্য হল, সময়। অতএব كِتَابٌ مَعْلُومٌ এর অর্থ হল, সুনির্দিষ্ট সময়।

لَوْ مَا تَأْتِينَا هَلَّا تَأْتِينَا : ইঙ্গিত হল, لَوْ مَا تَأْتِينَا بِالْمَلَائِكَةِ إِنْ كُنْتَ مِنَ الصَّادِقِينَ (٧) আয়াতের দিকে। "আপনি (নবুওয়াতের দাবীতে) সত্যবাদী হলে আমাদের নিকট ফেরেশতাদেরকে উপস্থিত করছেন না কেন?" ১৫ : ৭

তিনি বলেন, উপরোক্ত আয়াতে لَوْ مَا মানে "কেন নয়"? لَوْ এখানে উদ্বুদ্ধ করার জন্য ব্যবহৃত হয়েছে।

شِيَعٌ أُمَمٌ وَلِلْأَوْلِيَاءِ أَيْضًا شِيَعٌ : ইঙ্গিত হল, وَلَقَدْ أَرْسَلْنَا مِنْ قَبْلِكَ فِي شِيَعِ الْأَوَّلِينَ (١٠) আয়াতের দিকে। "তোমার পূর্বে আমি আগেকার অনেক সম্প্রদায়ের (উম্মতের) নিকট রাসূল পাঠিয়েছিলাম।"

তিনি বলেন, উপরোক্ত আয়াতে شِيَعٌ শব্দের অর্থ হল, উম্মতগণ। أُمَمٌ শব্দটি أُمَّةٌ এর বহুবচন। সাহায্যকারী বন্ধুদের ক্ষেত্রেও شِيَعٌ শব্দের প্রয়োগ হয়। شِيَعٌ শব্দটি شِيْعَةٌ এর বহুবচন। অর্থ হল, সম্প্রদায়। তাছাড়া সাহায্যকারীর অর্থেও ব্যবহৃত হয়। উদ্দেশ্য হল, আমি প্রতিটি দল ও সম্প্রদায়ে রাসূল পাঠিয়েছি। তাছাড়া شِيْعَةٌ একটি পথভ্রষ্ট ফিরকাও আছে। আয়াতে إِلَى শব্দের পরিবর্তে فِيْ شِيَعِ الْأَوَّلِيْنَ বলে এদিকেও ইঙ্গিত করেছেন যে, প্রতিটি সম্প্রদায়ের রাসূলকে তাদের মধ্য থেকেই প্রেরণ করা হয়েছে। যাতে সহজে তারা তাদের উপর নির্ভর করতে পারে। আর রাসূলও তাদের স্বভাব-প্রকৃতি সম্পর্কে ওয়াকিফহাল হয়ে তাদের সংশোধনের জন্য যথার্থ পরিকল্পনা তৈরী করতে পারেন।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ يُهْرَعُونَ مُسْرِعِينَ : আল্লামা আইনী র. বলেন, এ শব্দটি এ সূরায় নেই। এটি সূরা হূদের অংশ। ইঙ্গিত হল, وَجَاءَهُ قَوْمُهُ يُهْرَعُونَ إِلَيْهِ আয়াতের দিকে। "লূত সম্প্রদায় তাঁর কাছে দৌড়ে এল।"

প্রবল ধারণা, এখানে এটি ভুলক্রমে লিপিবদ্ধ হয়েছে। ইবনে আব্বাস রা. বলেছেন, উপরোক্ত আয়াতে يُهْرَعُونَ এর অর্থ হল, দ্রুতগতিতে চলে-দৌড়ে।

لِلْمُتَوَسِّمِينَ لِلنَّاظِرِينَ : ইঙ্গিত হল, إِنَّ فِي ذَلِكَ لَآيَاتٍ لِلْمُتَوَسِّمِينَ (৭৫) আয়াতের দিকে। "নিশ্চয় এই ঘটনায় অনেক নিদর্শন রয়েছে অন্তর্দৃষ্টিসম্পন্নদের জন্য।"-পারা ১৪, রুকূ ৪

তিনি বলেন, আয়াতে مُتَوَسِّمِينَ এর অর্থ হল, দর্শকদের জন্য। توسم এর অর্থ হল, নিদর্শন দেখে চিনে না। মূল অক্ষর হল وَسْمٌ।

سُكِّرَتْ غُشِّيَتْ : ইঙ্গিত হল, إِنَّمَا سُكِّرَتْ أَبْصَارُنَا بَلْ نَحْنُ قَوْمٌ مَسْحُورُونَ (১৫) আয়াতের দিকে। "আমাদের দৃষ্টি সম্মোহিত করা হয়েছে; (নজরবন্দী করে দেয়া হয়েছে) না, বরং আমরা এক জাদুগ্রস্ত সম্প্রদায়।-১৫ : ১৫

তিনি বলেন, سُكِّرَتْ মানে পর্দা ফেলে দেয়া হয়েছে, নজরবন্দী করে দেয়া হয়েছে।

بُرُوجًا مَنَازِلَ لِلشَّمْسِ وَالْقَمَرِ : ইঙ্গিত হল, وَلَقَدْ جَعَلْنَا فِي السَّمَاءِ بُرُوجًا وَزَيَّنَّاهَا لِلنَّاظِرِينَ (১৬) আয়াতের দিকে। "আমি আকাশে গ্রহ-নক্ষত্র সৃষ্টি করেছি এবং এটাকে সুশোভিত করেছি দর্শকদের জন্য।" তিনি বলেন, উপরোক্ত আয়াতে بروج দ্বারা উদ্দেশ্য চন্দ্র-সূর্যের কক্ষপথ। আইম্মায়ে তাফসীর, মুজাহিদ ও কাতাদা র. প্রমূখ بروج এর ব্যাখ্যা করেছেন نجوم দ্বারা। অর্থাৎ, বড় বড় তারকা উদ্দেশ্য।

لَوَاقِحَ مَلَاقِحَ مُلْقَحَةً : ইঙ্গিত হল, وَأَرْسَلْنَا الرِّيَاحَ لَوَاقِحَ فَأَنْزَلْنَا مِنَ السَّمَاءِ مَاءً আয়াতের দিকে। "আমি বৃষ্টি-গর্ভ বায়ু প্রেরণ করি। অতঃপর আকাশ থেকে বারি বর্ষণ করি।"-পারা ১৪, রুকূ ২, ১৫ : ২২

তিনি বলেন, আয়াতে لَوَاقِحَ এর অর্থ হল, ملاقح যেটি ملقحة এর বহুবচন।

لَوَاقِحَ শব্দটি لاقحة এর বহুবচন। মানে বোঝা বহনকারী সে সব হাওয়া যেগুলো পানিতে পরিপূর্ণ হয়ে মেঘ খণ্ডকে বোঝার ন্যায় বহন করে। ملاقح এর অর্থও তাই। এর একবচন হল, ملقحة।

حَمَإٍ جَمَاعَةُ حَمْأَةٍ وَهُوَ الطِّينُ الْمُتَغَيِّرُ وَالْمَسْنُونُ الْمَصْبُوبُ : ইঙ্গিত হল, لَمْ أَكُنْ لِأَسْجُدَ لِبَشَرٍ خَلَقْتَهُ مِنْ صَلْصَالٍ مِنْ حَمَإٍ مَسْنُونٍ (৩৩) আয়াতের দিকে। "আপনি গন্ধযুক্ত কর্দমের শুষ্ক ঠনঠনা মৃত্তিকা থেকে যে মানুষ সৃষ্টি করেছেন আমি তাকে সিজদা করবার নই।" ১৫ : ৩৩

তিনি বলেন, উপরোক্ত আয়াতে حَمَأٌ শব্দটি حَمْأَةٌ (হা-এর উপর যবর, মীম সাকিন) এর বহুবচন। যার অর্থ হল, পরিবর্তিত মাটি গন্ধযুক্ত কর্দম। مَسْنُونُ শব্দের অর্থ হল, সাঁচে ও কায়ায় নিক্ষিপ্ত (মৃত্তিকা) এটি বলেছেন আবু উবায়দা র.। ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে, المسنون এর অর্থ হল, ভেজা, গন্ধময় মাটি। صَلْصَالٍ এর অর্থ হল, কর্দম, শুষ্ক ঠনঠনে মাটি।

تَوْجَلْ تَخَفْ : ইঙ্গিত হল, قَالُوا لَا تَوْجَلْ إِنَّا نُبَشِّرُكَ بِغُلَامٍ عَلِيمٍ (৫৩) আয়াতের দিকে। "তারা বলল, ভয় করবেন না (কারণ আমরা ফেরেশতা। আল্লাহর পক্ষ থেকে একটি সুসংবাদ নিয়ে এসেছি), আমরা আপনাকে এক জ্ঞানী পুত্রের শুভ সংবাদ দিচ্ছি।"-১৫ : ৫৩

তিনি বলেন, تَوْجَلْ অর্থ ভয় করে। لَا تَوْجَلْ অর্থ আপনি ভয় পাবেন না।

دَابِرَ آخِرَ : ইঙ্গিত হল, وَقَضَيْنَا إِلَيْهِ ذَلِكَ الْأَمْرَ أَنَّ دَابِرَ هَؤُلَاءِ مَقْطُوعٌ مُصْبِحِينَ (৬৬) আয়াতের দিকে। "আমি তাঁকে (লূত আ. কে) এ বিষয়ে ফায়সালা জানিয়ে দিলাম (ওহী প্রেরণ করলাম) যে, প্রত্যুসে তাদেরকে সমূলে বিনাশ করা হবে।"-১৫ : ৬৬

তিনি বলেন, আয়াতে دَابِر এর অর্থ হল, آخر অর্থাৎ, মূল-বুনিয়াদ। دابر ইসমে ফায়েলের সীগা। সবকিছুর শেষ এবং অধীনস্থের অর্থে ব্যবহৃত হয়।

لَبِإِمَامٍ مُّبِينٍ : ইঙ্গিত হল, فَانْتَقَمْنَا مِنْهُمْ وَإِنَّهُمَا لَبِإِمَامٍ مُّبِينٍ (৭৯) আয়াতের দিকে। "(সুতরাং আমি তাদেরকে শাস্তি দিয়েছি)। আর উভয়টি (লূত ও শু'আইব আ. এর বসতি) প্রকাশ্য পথিপার্শ্বে অবস্থিত।" তিনি বলেন, ইমামের অর্থ হল, সে সব জিনিস যেগুলোর আপনি অনুসরণ করেন যার মাধ্যমে পথ পান। الْإِمَامُ كُلُّ مَا ائْتَمَمْتَ وَاهْتَدَيْتَ بِهِ

إمام শব্দটি فِعَالٌ এর ওযনে ইসম। এর অর্থ হল, অনুসরণীয় ও পথ প্রদর্শক। যাদের অনুসরণ ও অনুকরণ করা হয়। যাদের উদ্দেশ্য করা হয়। যেহেতু রাস্তা ও পথ প্রদর্শক, সেহেতু إمام এর এক অর্থ হল, রাস্তা। مُبِين অর্থ হল, খোলা, স্পষ্ট। অর্থাৎ, লূত সম্প্রদায় ও আসহাবুল আয়কা (গভীর অরণ্যের অধিবাসীরা) একটি প্রকাশ্য রাস্তায় (পাশে) অবস্থিত। যেটি হিজাজ থেকে শাম অভিমুখে চলে গেছে।

الصَّيْحَةُ الْهَلَكَةُ : ইঙ্গিত হল, فَأَخَذَتْهُمُ الصَّيْحَةُ مُصْبِحِينَ (৮৩) আয়াতের দিকে। "অতঃপর প্রভাতকালে মহানাদ তাদেরকে আঘাত করল।" ১৫ : ৮৩

তিনি বলেন, আয়াতে الصَّيْحَةُ এর অর্থ হল, ধ্বংস।

## بَاب قَوْلِهِ إِلَّا مَنْ اسْتَرَقَ السَّمْعَ فَأَتْبَعَهُ شِهَابٌ مُبِينٌ

**২৪৩৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আর কেউ চুপিসারে সংবাদ শুনতে চাইলে তার পশ্চাদ্ধাবন করে প্রদীপ্ত শিখা।" এর পূর্বের আয়াত হল, وَحَفِظْنَاهَا مِنْ كُلِّ شَيْطَانٍ رَجِيمٍ (১৭) "এবং প্রত্যেক অভিশপ্ত শয়তান থেকে আমি তাকে রক্ষা করে থাকি।"-১৫ : ১৭

**শয়তান থেকে আকাশের হেফাজত**

আসমানে শয়তানের কোন কার্যক্ষমতা বা দখলই চলে না। মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর নবুওয়াতের পর তো সেখানে যেতেই অক্ষম। এখন তাদের চূড়ান্ত চেষ্টা হল, শয়তানী ধারা কায়েম করে আসমানে পৌঁছে উর্ধ্ব জগতের নিকটবর্তী হয়ে অদৃশ্যের সংবাদ সম্পর্কে অবহিতি লাভ করা। এখানে ফেরেশতাগণের পাহারা বসানো হয়েছে। যখন শয়তান এমন চেষ্টা করে তখন উল্কাপিণ্ড নিক্ষেপ করা হয়।

কুরআন ও হাদীসের ভাষ্য দ্বারা জানা যায় যে, আসমানে যখন সৃষ্টিজগত সম্পর্কিত কোন ঘোষণা হয় এবং আল্লাহ এ বিষয়ে কোন ফেরেশতাকে অবগত করেন, তখন সেই ঘোষণা বিশেষ পদ্ধতিতে উপর থেকে নিচে পর্যায়ক্রমে দুনিয়ার আসমানে পৌঁছে। সহীহ বুখারীর এক বর্ণনানুযায়ী মেঘমালায় ফেরেশতারা এর আলোচনা করতে থাকে। শয়তান সে বিষয়ে অদৃশ্যের জ্ঞান চুরি করে অর্জন করার চেষ্টা করে। বর্তমান যুগে যেমন অয়ারলেস বা টেলিফোনের মাধ্যমে কোন খবর পৌঁছে, কিছু লোক পথিমধ্যে তা (সংযোগ মধ্যস্থতায়) টেনে নেয়ার কৌশল অবলম্বন করে। হঠাৎ সংরক্ষক ফেরেশতা উপর থেকে গোলাবারুদ (উল্কাপিণ্ড) নিক্ষেপ করে অদৃশ্যের খবরচোরদের আহত বা ধ্বংস করে দেয়। সেই দৌড়-ঝাপ, দাঙ্গা-হাঙ্গামা ও ধরপাকড়ের মাঝে শয়তানের আয়ত্তে দু'একটি কথা পৌঁছলে ধ্বংস হওয়ার পূর্ব-মুহূর্তে অপর শয়তানকে এবং সেই শয়তানরা তার বন্ধু মানুষকে পৌঁছানোর চেষ্টা করে। গণক নিজের পক্ষ থেকে সেই অর্ধ্ব সত্য বিষয়কে শত সহস্র মিথ্যার সাথে মিশ্রিত করে জনসাধারণকে অদৃশ্যের সংবাদ দেয়। যখন তার আসমানী কোন আংশিক কথা সত্য হয় তখন তার বিশ্বাসী সহচররা তার সত্যতার প্রমাণরূপে উপস্থাপন করে। আর যে শত সহস্র বিষয় মিথ্যা প্রমাণিত হল সেগুলোকে উপেক্ষা করে- শিথিলতা অবলম্বন করে পাশ কেটে যায়। কুরআনও হাদীস এসব ঘটনা বর্ণনা করে সতর্ক করে দিচ্ছে যে, নগন্য থেকে নগন্যতর এবং ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতর সত্যের উৎসস্থল একমাত্র উর্ধ্বজগত। মানব ও জ্বিন শয়তানের ভাণ্ডারে মিথ্যা ও বানোয়াট বৈ কিছুই নেই।

উপরন্তু আসমানী ব্যবস্থাপনা এতটাই পূর্ণাংগ যে, কোন শয়তানের সেখানে কদম রাখার সুযোগ নেই। অথবা প্রাণান্তর চেষ্টা করেও উর্ধ্বজগতের অবস্থা ও সিদ্ধান্তের উপর নির্ভরযোগ্য জ্ঞান অর্জন করার ক্ষমতা নেই। বাকী রইল, একটু-আধটু যা তো ফেরেশতাদের থেকে শুনে পালিয়ে যায়- আল্লাহ তা'আলার এমন ইচ্ছা নেই যে, তাদের এরূপ ষড়যন্ত্র সমূলে বন্ধ করে দেবেন। তিনি ইচ্ছা করলে তাও বন্ধ করতে পারতেন। কিন্তু এ বিষয়টি তাঁর হিকমতের অনুকূল হত না।

মানব ও জ্বিন শয়তান -যাদের সম্পর্কে আল্লাহ তা'আলার জ্ঞান আছে যে, তারা তাদের ভ্রান্তি ও ভ্রষ্টতা থেকে কখনও ফিরে আসবে না,তাদেরকে এত দীর্ঘ অবকাশ ও বিভ্রান্তিকর আসবাব উপকরণের উপর ক্ষমতা দান করার ব্যাপারে কিছু না কিছু হিকমত সকলেই মানতে বাধ্য।

**সতর্কবাণী** : শয়তান সদাই উল্কাপিণ্ড দ্বারা ধ্বংস হচ্ছে। কিন্তু যেমনিভাবে দক্ষিণ মেরু এবং হিমালয়ের সর্বোচ্চ চূড়া সংক্রান্ত গবেষকরাও মরছেন– অন্যরা এদের পরিণাম দেখেও এ অভিযান পরিহার করেন না, ঠিক অনুরূপ এর উপর শয়তানের অব্যাহত চেষ্টা-প্রচেষ্টাকেও কিয়াস করে নিন। প্রকাশ থাকে যে, কুরআন হাদীস এটা সুস্পষ্টত বলেনি যে, উল্কাপিণ্ডের অস্তিত্ব শুধু শয়তানের প্রতি পাথর নিক্ষেপের জন্য হয়েছে। সম্ভবত : এর মাঝে অনেক কল্যাণ নিহিত রয়েছে। প্রয়োজন সাপেক্ষে এর দ্বারা সে কাজ করা হয়।-ফাওয়ায়েদে উসমানী

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرٍو عَنْ عِكْرِمَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ يَبْلُغُ بِهِ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِذَا قَضَى اللَّهُ الْأَمْرَ فِي السَّمَاءِ ضَرَبَتْ الْمَلَائِكَةُ بِأَجْنِحَتِهَا خُضْعَانًا لِقَوْلِهِ كَالسِّلْسِلَةِ عَلَى صَفْوَانٍ قَالَ عَلِيٌّ وَقَالَ غَيْرُهُ صَفَوَانٍ يَنْفُذُهُمْ ذَلِكَ فَإِذَا فُزِّعَ عَنْ قُلُوبِهِمْ قَالُوا مَاذَا قَالَ رَبُّكُمْ قَالُوا لِلَّذِي قَالَ الْحَقَّ وَهُوَ الْعَلِيُّ الْكَبِيرُ فَيَسْمَعُهَا مُسْتَرِقُو السَّمْعِ وَمُسْتَرِقُو السَّمْعِ هَكَذَا وَاحِدٌ فَوْقَ آخَرَ وَوَصَفَ سُفْيَانُ بِيَدِهِ وَفَرَّجَ بَيْنَ أَصَابِعِ يَدِهِ الْيُمْنَى نَصَبَهَا بَعْضَهَا فَوْقَ بَعْضٍ فَرُبَّمَا أَدْرَكَ الشِّهَابُ الْمُسْتَمِعَ قَبْلَ أَنْ يَرْمِيَ بِهَا إِلَى صَاحِبِهِ فَيُحْرِقَهُ وَرُبَّمَا لَمْ يُدْرِكْهُ حَتَّى يَرْمِيَ بِهَا إِلَى الَّذِي يَلِيهِ إِلَى الَّذِي هُوَ أَسْفَلَ مِنْهُ حَتَّى يُلْقُوهَا إِلَى الْأَرْضِ وَرُبَّمَا قَالَ سُفْيَانُ حَتَّى تَنْتَهِيَ إِلَى الْأَرْضِ فَتُلْقَى عَلَى فَمِ السَّاحِرِ فَيَكْذِبُ مَعَهَا مِائَةَ كَذْبَةٍ فَيُصَدَّقُ فَيَقُولُونَ أَلَمْ يُخْبِرْنَا يَوْمَ كَذَا وَكَذَا يَكُونُ كَذَا وَكَذَا فَوَجَدْنَاهُ حَقًّا لِلْكَلِمَةِ الَّتِي سُمِعَتْ مِنْ السَّمَاءِ

২২৪. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র........ আবু হোরায়রা রা. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন যে, তিনি বলেছেন, যখন আল্লাহ্ তা'আলা আকাশে কোন বিষয়ের সিদ্ধান্ত নেন, তখন ফেরেশতারা তাঁর কথা শোনার জন্য অতি বিনয়ের সাথে নিজ নিজ পালক ঝাঁড়াতে থাকে মসৃণ পাথরের উপর জিঞ্জিরের শব্দের মত। (অর্থাৎ, পাথরের উপর লৌহশৃঙ্খল টানলে বা চালালে যেমন আওয়ায হয় আল্লাহর বাণীর এরূপ আওয়ায ফেরেশতারা শুনতে পায়) আলী র. (অর্থাৎ, ইমাম বুখারীর উস্তাদ আলী ইবনে আবদুল্লাহ আল মাদীনী র.) বলেন, صَفْوَان এর মধ্যে ফা সাকিন। অন্যরা বলেন, صَــفَوَان ফা যবর যুক্ত। অর্থাৎ, সুফিয়ান ছাড়া অন্য কেউ صَفْوَان এরপর এ বাক্যটি বর্ধিত আকারে উল্লেখ করেছেন এবং يَنْفُذُهُمْ ذَلِكَ এর ফা-এর উপর যবর দিয়েছেন অর্থাৎ) এভাবে আল্লাহ্ তা'আলা তাঁর বাণী ফেরেশতাদের পৌছান (অর্থাৎ, صَــفَوَان ফেরেশতাদের শুনিয়ে দেন) فَإِذَا فُزِّعَ عَنْ قُلُوبِهِمْ قَالُوا مَاذَا قَالَ رَبُّكُمْ قَالُوا لِلَّذِي قَالَ الْحَــقَّ وَهُــوَ الْعَلِــيُّ الْكَــبِيرُ "যখন ফেরেশতাদের অন্তর থেকে ভয় দূরীভূত হয়, তখন তারা (অর্থাৎ, দূরবর্তী ফেরেশতাগণ নৈকট্যপ্রাপ্ত ফেরেশতাদের) পরস্পরে জিজ্ঞেস করে, তোমাদের রব কী বলেছেন? তখন তারা বলেন, (অর্থাৎ, নৈকট্যপ্রাপ্ত ফেরেশতাগণ যেমন জিবরাঈল ও মীকাঈল উত্তরে বলেন,) যা সত্য তিনি তাই বলেছেন এবং তিনি সর্বোচ্চ মহান।" চুরি করে কান লাগিয়ে (শয়তানরা) তা শুনে নেয়। শোনার জন্য শয়তানগুলো একের পর এক এভাবে থাকে। (অর্থাৎ, সম্পূর্ণ লাইন দিয়ে একের উপর এক থাকে, যাতে ফেরেশতাদের পারস্পরিক কর্থাবার্তার মধ্য থেকে একটু-আধটু যা শুনতে পায় তৎক্ষণাৎ তা দ্রুত নিয়ে অন্যের নিকট তা শুনাতে পারে সে আবার তৃতীয়জন পর্যন্ত। এমনিভাবে পৃথিবীর গণকের বা ভবিষ্যদ্বক্তার নিকট পৌঁছাতে পারে) সুফিয়ান ডান হাতের আঙ্গুলের ওপর অন্য আঙ্গুল রেখে হাতের ইশারায় ব্যাপারটি প্রকাশ করলেন। (অর্থাৎ, শয়তানগুলোর শ্রবণের ধরণ

বর্ণনার জন্য হাতের আঙ্গুলের মাধ্যমে বিবরণ দিলেন (এটি জুমলায়ে মুতারিযা)। তারপর কখনও আগুনের ফুলকি শ্রবণকারীকে তার সাথীর কাছে এ কথাটি পৌছানোর আগেই আঘাত করে এবং তাকে জ্বালিয়ে দেয়। আবার কখনও সে ফুলকি প্রথম শ্রবণকারী শয়তান পর্যন্ত পৌছার পূর্বেই সে তার নিচের সাথী (শয়তান) কে খবরটি জানিয়ে দেয়। এমনি করে এ কথা পৃথিবী পর্যন্ত পৌছিয়ে দেয়। কখনও সুফিয়ান বলেছেন, এমনি করে পৃথিবী পর্যন্ত পৌছে যায়। তারপর তা জাদুকরের মুখে প্রক্ষিপ্ত করে দেয়া হয় এবং সে তার সাথে (নিজের পক্ষ হতে) শত মিথ্যা মিলিয়ে প্রচার করে। তাই তার কিছু কথা সত্য হয়ে যায়। তখন লোকেরা বলতে থাকে যে, দেখ, এ জাদুকর আমাদের কাছে অমুক অমুক দিন অমুক অমুক কথা বলেছিল; আমরা তা সঠিক পেয়েছি। বস্তুত আসমান থেকে শুনা কথার কারণেই তা সত্যে পরিণত হয়েছে। (এর কারণ হল আসমান থেকে চুরি চ্যাচড়ামী করে গোপনে কিছু শোনা।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. সূরা সাবা'র ৭০৮ পৃ. তাওহীদের ১১৪ – ১১৫ পৃষ্ঠায় এনেছেন। এ হাদীসটি আবু দাউদ ও তিরমিযীও বর্ণনা করেছেন।

يَبْلُغُ به النَّبِيَّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ সনদে বলা হয়েছে যে, হযরত আবু হোরায়রা রা. নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পর্যন্ত সদনটি পৌঁছিয়েছেন যার উদ্দেশ্য হল হাদীসটি মারফু' মাওকূফ নয়। কিন্তু سمعت শব্দ বলেননি যার ফলে কোন মধ্যস্থতার সম্ভাবনা রয়েছে। এতে এও সম্ভাবনা রয়েছে যে, উপরন্ত বর্ণনাকারীর হাদীস গ্রহনের অবস্থা স্মরণ নেই। مُسْتَرِقُو السَّمْعِ : এটি فَيَسْمَعُهَا এর ফায়েল। যা মূলত مُسْتَرِقُون ছিল।বহুবচনের নূন ইযাফতের কারণে বিলুপ্ত হয়ে গেছে। দ্বিতীয় ছুরত হল مُسْتَرِقُو السَّمْعِ মুবতাদা, তার খবর هَكَذَا, যার ব্যাখ্যা করা হয়েছে وَاحِدٌ فَوْقَ آخَرَ দ্বারা। عَلَى فَمِ السَّاحِرِ দ্বারা এখানে জ্যোতিষী- গণক উদ্দেশ্য।

لِلْكَلِمَةِ الَّتِي سُمِعَتْ مِنْ السَّمَاءِ أى لاجل الْكَلِمَةِ الَّتِي سُمِعَتْ مِنْ السَّمَاءِ جعلوا كل اخباره حَقًّا

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللّٰهِ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَمْرٌو عَنْ عِكْرِمَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ إِذَا قَضَى اللّٰهُ الْأَمْرَ وَزَادَ وَالْكَاهِنِ و حَدَّثَنَا ( فى نسخة قال وحدثناسفيان) عَلِيُّ بْنُ عَبْدِ اللّٰهِ حَدَّثَنَا سُفْيَانُ فَقَالَ قَالَ عَمْرٌو سَمِعْتُ عِكْرِمَةَ حَدَّثَنَا أَبُو هُرَيْرَةَ قَالَ إِذَا قَضَى اللّٰهُ الْأَمْرَ وَقَالَ عَلَى فَمِ السَّاحِرِ قُلْتُ لِسُفْيَانَ أَنْتَ سَمِعْتَ عَمْرًا قَالَ سَمِعْتُ عِكْرِمَةَ قَالَ سَمِعْتُ أَبَا هُرَيْرَةَ قَالَ نَعَمْ قُلْتُ لِسُفْيَانَ إِنَّ إِنْسَانًا رَوَى عَنْكَ عَنْ عَمْرٍو عَنْ عِكْرِمَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ وَيَرْفَعُهُ أَنَّهُ قَرَأَ فُرِّغَ قَالَ سُفْيَانُ هَكَذَا قَرَأَ عَمْرٌو فَلَا أَدْرِي سَمِعَهُ هَكَذَا أَمْ لَا قَالَ سُفْيَانُ وَهِيَ قِرَاءَتُنَا

২২৫. প্রথম সনদটি পূর্বোক্ত তথা ২২৪ নং হাদীসেরই সনদ। ইমাম বুখারী র.-এর উদ্দেশ্য হল একথা বলা যে, আমার উস্তাদ আলী ইবনুল মাদীনী র. একবার على فم الساحر -এরপর كاهن শব্দটি যুক্ত করেছেন।

আলী ইব্‌নে আবদুল্লাহ্ র. বলেছেন, যখন আল্লাহ্ তা'আলা কোন ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করেন। এ বর্ণনায় عَلَى فَمِ السَّاحِرِ (জাদুকরের মুখের ওপর) উল্লেখ করেছেন। আলী ইব্‌নে আবদুল্লাহ্ বলেন, আমি সুফিয়ানকে জিজ্ঞেস করলাম, আপনি কি আমর থেকে শুনেছেন যে, তিনি বলেছেন, আমি ইকরামা থেকে শুনেছি এবং তিনি (ইকরামা) বলেন, আমি আবু হোরায়রা রা. থেকে শুনেছি। সুফিয়ান বলেন, হ্যাঁ। আলী বলেন, আমি সুফিয়ানকে জিজ্ঞেস করলাম, এক ব্যক্তি আপনার থেকে এভাবে বর্ণনা করেছেন, 'আমর ইকরামা, থেকে, তিনি আবু হোরায়রা রা. থেকে, তিনি বলেছেন, রসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম فُرِّغَ তিলাওয়াত করেছেন। সুফিয়ান বললেন, আমি আমরকে এভাবে পড়তে শুনেছি। তবে আমি জানি না, তিনি এভাবেই শুনেছেন কিনা; তার এ-ই আমাদের তিলাওয়াত ।

قال وحدثناسفيان : এর প্রবক্তা ইমাম বুখারী র.। এর ফায়েল শায়েখ আলী ইবনুল মাদীনী র.। অর্থাৎ, আলী ইবনুল মাদীনী র. বলেন, আমাকে সুফিয়ান র. বলেছেন। সুফিয়ান বলেন, قَالَ عَمْرٌو سَمِعْتُ عِكْرِمَةَ حَدَّثَنَا أَبُو هُرَيْرَةَ উদ্দেশ্য হল একথা বলা যে, পূর্বোক্ত সনদ ছিল عنعنه রূপে তথা عن عمرو عن عكرمة عن ابى هريرة رض আর এখানে হল سماع و تحديث রূপে।

حَدَّثَنَا أَبُو هُرَيْرَةَ كــاهن : হযরত আবু হোরায়রা রা. বলেন إِذَا قَضَى اللّٰهُ الْأَمْرَ وَقَالَ عَلَى فَمِ السَّاحِرِ আরেকবার শব্দ বাড়াননি। পূর্বোক্ত হাদীসের ন্যায় عَلَى فَمِ السَّاحِرِ বলেই ক্ষান্ত হয়েছেন। কিন্তু পূর্বোক্ত হাদীসে عنعنــه করে বর্ণনা ছিল আর এতে তাহদীস ও সামার সুস্পষ্ট বিবরণ হয়েছে।

قُلْتُ لِسُفْيَانَ : আলী ইবনে আবদুল্লাহ বলেন, আমি সুফিয়ানকে জিজ্ঞেস করলাম, আপনি কি স্বয় আমর ইবনে দীনার থেকে শুনেছেন যে, তিনি বলেছেন, আমি ইকরিমা থেকে শুনেছি, আর ইকরিমা বলেছেন, আমি আবু হোরায়রা রা. থেকে শুনেছি? সুফিয়ান বললেন, হ্যাঁ قُلْــتُ لِــسُفْيَانَ আলী ইবনে আবদুল্লাহ বলেন, আমি সুফিয়ানকে বললাম, এক (নাম অজানা) ব্যক্তি তো আপনার সূত্রে عن عمرو عن عكرمة عــن ابى هريــرة رض আমর-ইকরাম-আবু হোরায়রার সনদে হাদীস বর্ণনা করেছেন। আর আবু হোরায়রা রা. এর মারফূ আকারে বর্ণনা করেছেন।

অর্থাৎ, সনদ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পর্যন্ত পৌঁছান যে, তিনি فُــرِّغَ (ফা-এর উপর পেশ, তাশদীদযুক্ত ঝ-এর নিচে যের, পরবর্তীতে আইন) পড়েছেন। সুফিয়ান বললেন, আমর ইবনে দীনার অনুরূপই পড়েছেন। (অর্থাৎ, আমরা অনুরূপই পড়তে শুনেছি। আমি জানি না যে, তিনি (ইকরিমা থেকে) অনুরূপভাবে শুনেছেন কিনা। সুফিয়ান বলেন, আমাদের কিরাআত ও অনুরূপই।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল সুস্পষ্ট হাদীসটি পূর্বের হাদীসেরই ব্যাখ্যা স্বরূপ। প্রসিদ্ধ কিরাআত فــزِعَ ঝা ও আইন দ্বারা । যার অর্থ "যখন ভয়াবহতা শেষ হয়ে যায়।" অন্য কিরাআতে فُرِّغَ এমতাবস্থায় অর্থ হবে যখন শেষ হয়। আল্লাহ তা'আলার বাণী"র সমাপ্তি হয়। প্রকাশ থাকে যে, এ শব্দটি সূরা সাবাতে রয়েছে। আরও অতিরিক্ত বিবরণ যথাস্থলে আসবে ইনশাআল্লাহ। আল্লামা আইনী র. বলেন, قال الكرماني كيف جازت القراءة اذا لم تكن مسموعة অর্থাৎ, আল্লামা কিরমানী র. বলেন, যখন শ্রবণের বিষয়টি নিশ্চিত নয় তবে এর বর্ণনা কেমনে বৈধ হবে?

এরপর আল্লামা আইনী র. নিজেই উত্তর দেন- لعل مذهبه جواز القراءة بدون السماع اذا كان المعنى صحيحا অর্থাৎ, সম্ভবত তার মাযহাব হল, শ্রবণ ব্যতীত কিরাআত বৈধ হওয়ার শর্ত হল অর্থের মাঝে যেন কোন প্রকার ফাসাদ সৃষ্টি না হয়।

## بَاب قَوْلِهِ وَلَقَدْ كَذَّبَ أَصْحَابُ الْحِجْرِ الْمُرْسَلِينَ

**২৪৩৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : নিশ্চয়ই হিজরবাসীরা রাসূলদের প্রতি মিথ্যা আরোপ করেছিল।"

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا مَعْنٌ قَالَ حَدَّثَنِي مَالِكٌ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ دِينَارٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ لِأَصْحَابِ الْحِجْرِ لَا تَدْخُلُوا عَلَى هَؤُلَاءِ الْقَوْمِ إِلَّا أَنْ تَكُونُوا بَاكِينَ فَإِنْ لَــمْ تَكُونُــوا بَاكِينَ فَلَا تَدْخُلُوا عَلَيْهِمْ أَنْ يُصِيبَكُمْ مِثْلُ مَا أَصَابَهُمْ

২২৬. ইবরাহীম ইব্‌নে মুনযির র....... আবুদল্লাহ্ ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হিজরবাসীগণ ('হিজর' একটি উপত্যাকার নাম। সেখানে 'সামুদ' সম্প্রদায় বাস করত।-অনুবাদক) সম্পর্কে সাহাবায়ে কিরামকে বললেন, (অর্থাৎ, যখন রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাহাবায়ে কেরামসহ তাবুকের সফরে কওমে ছামূদের জনপদ হিজরে পৌঁছেন, তখন তিনি সাহাবীগণকে বললেন,) তোমরা (আল্লাহর ভয়ে) ক্রন্দনরত অবস্থা ছাড়া এ জাতির (উজাড়) এলাকায় প্রবেশ করবে না। যদি তোমাদের ক্রন্দন না আসে, তবে তোমরা তাদের এলাকায় প্রবেশই করবে না। আশংকা আছে তাদের ওপর যা আপতিত হয়েছিল তা তোমাদের ওপরও আপতিত হয়ে যায়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। হাদীসটি কিতাবুস সালাতের ৬২ এবং কিতাবুত তাফসীরের ৬৮২ পৃ. এসেছে। বিশদ বিবরণ– সূরার শুরুতে দৃষ্টব্য।

## بَاب قَوْلِهِ وَلَقَدْ آتَيْنَاكَ سَبْعًا مِنْ الْمَثَانِي وَالْقُرْآنَ الْعَظِيمَ

**২৪৩৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আমি তো আপনাকে দিয়েছি সাত আয়াত যা পুনঃপুন: আবৃত্ত হয় এবং দিয়েছি মহা কুরআন।"

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ خُبَيْبِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ حَفْصِ بْنِ عَاصِمٍ عَنْ أَبِي سَعِيدِ بْنِ الْمُعَلَّى قَالَ مَرَّ بِيَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَنَا أُصَلِّي فَدَعَانِي فَلَمْ آتِهِ حَتَّى صَلَّيْتُ ثُمَّ أَتَيْتُ فَقَالَ مَا مَنَعَكَ أَنْ تَأْتِيَنِي فَقُلْتُ كُنْتُ أُصَلِّي فَقَالَ أَلَمْ يَقُلْ اللَّهُ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ لِمَا يُحْيِيكُمْ ثُمَّ قَالَ أَلَا أُعَلِّمُكَ أَعْظَمَ سُورَةٍ فِي الْقُرْآنِ قَبْلَ أَنْ أَخْرُجَ مِنْ الْمَسْجِدِ فَذَهَبَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِيَخْرُجَ مِنْ الْمَسْجِدِ فَذَكَّرْتُهُ فَقَالَ الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ هِيَ السَّبْعُ الْمَثَانِي وَالْقُرْآنُ الْعَظِيمُ الَّذِي أُوتِيتُهُ

২২৭. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র...... আবু সাঈদ ইব্‌নে মুয়াল্লা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার পাশ দিয়ে গেলেন, তখন আমি নামায আদায় করছিলাম। তিনি আমাকে ডাক দিলেন। আমি নামায শেষ না করে আসিনি। এরপর আমি আসলাম। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে বললেন, আমার কাছে আসতে তোমাকে কিসে বাধা দিয়েছিল। (অর্থাৎ, আমার ডাকে তৎক্ষণাৎ সাড়া দিলে না কেন?) আমি বললাম, আমি নামায আদায় করছিলাম। তিনি বললেন, আল্লাহ্ তা'আলা কি (সূরা আনফালে) একথা বলেননি, يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا اسْتَجِيبُوا لِلَّهِ وَلِلرَّسُولِ إِذَا دَعَاكُمْ لِمَا يُحْيِيكُمْ "হে ঈমানদারগণ! আল্লাহ্ এবং রাসূলের ডাকে সাড়া দাও?" তারপর তিনি বললেন, আমি মসজিদ থেকে বের হয়ে যাওয়ার আগেই তোমাকে কুরআনের সর্বশ্রেষ্ঠ সূরাটি শিখিয়ে দেব না। তারপর যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ( তা বলার পূর্বে) মসজিদ থেকে বের হতে লাগলেন, আমি তাকে সে কথা স্মরণ করিয়ে দিলাম। তিনি বললেন, সে সূরাটি হল الْحَمْدُ لِلَّهِ رَبِّ الْعَالَمِينَ এটি হল, পুনরাবৃত্ত সাতটি আয়াত এবং মহা কুরআন যা আমাকে দান করা হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল স্পষ্ট। বিশদ বিবরণের জন্য নাসরুল বারী'র সূরা ফাতিহার বর্ণনায় দেখুন।

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا ابْنُ أَبِي ذِئْبٍ حَدَّثَنَا سَعِيدٌ الْمَقْبُرِيُّ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أُمُّ الْقُرْآنِ هِيَ السَّبْعُ الْمَثَانِي وَالْقُرْآنُ الْعَظِيمُ

২২৮. আদাম র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, উম্মুল কুরআন ('উম্মুল কুরআন' বলা হয় সূরা ফাতিহাকে। কুরআন শরীফের সকল বিষয়বস্তু এর মধ্যে সংক্ষেপে রয়েছে বলে 'উম্মুল কুরআন' অর্থাৎ, 'কুরআনের মা' বলা হয়) (সূরা ফাতিহা) হচ্ছে পুনরাবৃত্ত সাতটি আয়াত (সাত আয়াতের অর্থ-সূরায়ে ফাতিহার সাত আয়াত, যে আয়াতগুলো প্রত্যহ নামাযে আমরা বারবার তিলাওয়াত করে থাকি।)এবং মহা কুরআন (সূরা ফাতিহাকে 'মহা কুরআন' বলা হয়েছে। কারণ, কুরআনের সকল বিষয়বস্তুর মূল কথা এর মধ্যে রয়েছে।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। হাদীসটি ইমাম আবু দাউদ র. কিতাবুস সালাতে ও ইমাম তিরমিযী র.কিতাবুত তাফসীরে বর্ণনা করেছেন।

أُمُّ الْقُرْآنِ মুযাফ মুযাফ ইলাইহ মিলে মুবতাদা هِيَ السَّبْعُ الْمَثَانِي মুবতাদা খবর মিলে খবর হয়েছে।

اَلسَّبْعُ الْمَثَانِي হল সূরা ফাতিহা। এ নামকরণের কারণ সূরা ফাতিহার বিবরণে দ্রষ্টব্য।

قال العلامة العيني رحــ وفيه الرد على ابن سيرين في قوله لا تقولوا ام القرآن انما هى فاتحه الكتاب وام الكتاب هــو اللوح المحفوظ-عمده

## بَاب قَوْلِه الَّذِينَ جَعَلُوا الْقُرْآنَ عِضِينَ الْمُقْتَسِمِينَ الَّذِينَ حَلَفُوا وَمِنْهُ لَا أُقْسِمُ أَيْ أُقْسِمُ وَتُقْرَأُ لَأُقْسِمُ وَقَاسَمَهُمَا حَلَفَ لَهُمَا وَلَمْ يَحْلِفَا لَهُ وَقَالَ مُجَاهِدٌ تَقَاسَمُوا تَحَالَفُوا

**২৪৩৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : যারা কুরআনকে বিভিন্নভাবে বিভক্ত করেছে। (কেউ এটাকে জাদু, কেউ কাব্য, কেউ পুরোনো লোকদের উপাখ্যান, কেউ জাল বিষয় বলে উল্লেখ করত।-পারা ১৪, রুকূ ৬

ইঙ্গিত হল, (وَقُلْ إِنِّي أَنَا النَّذِيرُ الْمُبِينُ (٨٩) كَمَا أَنْزَلْنَا عَلَى الْمُقْتَسِمِينَ (٩٠) الَّذِينَ جَعَلُوا الْقُرْآنَ عِضِينَ (٩١ আয়াতের দিকে। "বলুন, আমি প্রকাশ্যে (তোমাদেরকে আল্লাহর আযাব থেকে) ভীতি প্রদর্শনকারী। (এবং আল্লাহর পক্ষ থেকে তোমাদেরকে এ বিষয়টি পৌছাচ্ছি যে, যে আযাব থেকে আমার নবী ভীতি প্রদর্শন করেন। আমি তা তোমাদের উপর কখনো অবশ্যই নাযিল করব। এরূপভাবে আমি তাদের উপর (আযাব) নাযিল করেছি। যারা কুরআনকে (আহকামে ইলাহিকে) বিভক্ত করে রেখেছিল।-পারা ১৪, রুকূ ৬

عِضِينَ বিভক্ত করেছে। لَا أُقْسِمُ যারা শপথ করেছিল এবং এ অর্থে لَا أُقْسِمُ অর্থাৎ, আমি শপথ করছি এবং لَأُقْسِمُ ও পড়া হয় وَقَاسَمَهُمَا (ইবলিস) শপথ করেছিল, দু'জনার কাছে। তারা দু'জন। (আদম ও হাওয়া) তার জন্য শপথ করেনি। মুজাহিদ র. বলেন- تَقَاسَمُوا তারা শপথ করেছিল।

عِضِينَ শব্দটি বহুবচন عضةٌ এর। অর্থাৎ, টুকরো টুকরো। عضة শব্দটি মূলত ছিল, عضوة। অর্থাৎ ناقص واوى। লাম কালিমার واو উহ্য করে দেয়া হয়েছে। قاضية এর অর্থ হল, বিচ্ছিন্ন করা, টুকরো টুকরো করা।

ইমাম বুখারী র. বলেন, উপরোক্ত আয়াতে উদ্দেশ্য হল, সে সব কাফের যারা কসম খেয়েছিল (তথা হিজর বাসী হযরত সালেহ আ. এর সম্প্রদায়ের কাফের সম্প্রদায় সপথ করেছিল যে, রাতের অন্ধাকারে হযরত সালেহ আ. ও তাঁর সাথে সংশ্লিষ্টদের উপর আক্রমন চালিয়ে সবাইকে ধ্বংস করে দিবে। যেমন, সূরা নমলের আয়াতে রয়েছে, قَالُوا تَقَاسَمُوا بِاللَّهِ لَنُبَيِّتَنَّهُ وَأَهْلَهُ পারা ১৯, রুকূ ১৯

وَمِنْهُ لَا أُقْسِمُ أَيْ أُقْسِمُ : এ مُقْتَسِمِينَ থেকেই গৃহীত হয়েছে لاأقسم। অর্থাৎ আমি শপথ করছি। ইঙ্গিত হল, সূরা বালাদের لَا أقسم বাক্যে لَا অতিরিক্ত।

وَتُقْرَأُ لَأُقْسِمُ আরেক কিরাআতে অর্থাৎ ইবনে কাসিরের কিরাআতে لا نافية নয়; বরং لام تاكيد রয়েছে।

وَقَاسَمَهُمَا حَلَفَ لَهُمَا وَلَمْ يَحْلِفَا لَهُ : অর্থাৎ এ কসমের অর্থেই ব্যবহৃত হয়েছে, وَقَاسَمَهُمَا إِنِّي لَكُمَا لَمِنَ النَّاصِحِينَ (২১)। "তাঁদের দু'জনের (আদম-হাওয়ার) সামনে শপথ করল যে, সে শয়তান শপথ করল, নিশ্চিত জানুন, আমি আপনাদের দু'জনের (অন্তর থেকে) শুভাকাংখী।" পারা ৮, রুকূ ৯

তিনি বলেন, উপরোক্ত আয়াতে قَاسَمَهُمَا এর অর্থ হল, শয়তান তাদের দু'জনের সামনে কসম খেল, আদম-হাওয়া শপথ করেন নি। ইমাম বুখারী র. وَلَمْ يَحْلِفَا لَهُ দ্বারা ইঙ্গিত করেছেন যে, এখানে قَاسَمَ শব্দটি باب مفاعلة থেকে আসলেও অংশীদারিত্ব নেই। অর্থাৎ, কসম খাওয়া হয়েছে এক পক্ষ থেকে।

وَقَالَ مُجَاهِدٌ تَقَاسَمُوا تَحَالَفُوا : মুজাহিদ র. বলেছেন, সূরা নামলের تقاسموا بالله আয়াতের অর্থ হল, সে সব কাফের শপথ করেছে যে, রাত্রে হযরত সালিহ আ. ও তাঁর সাথে সংশ্লিষ্টদের উপর আক্রমন চালাবে।

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. الْمُقْتَسِمِينَ এর তাফসীর الَّذِينَ حَلَفُوا এর দ্বারা করে ইশারা করেছেন। الْمُقْتَسِمِينَ শব্দটি قسم তথা শপথ থেকে উৎসারিত। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, সম্ভবত লেখক এ উক্তির ক্ষেত্রে মুজাহিদ থেকে তাবারীর রেওয়ায়াতের উপর নির্ভর করেছেন যে, الْمُقْتَسِمِينَ দ্বারা উদ্দেশ্য কওমে সালিহ আ., যারা তাকে খতম করার জন্য শপথ করেছিল। কিন্তু সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরীন বলেন, আলোচ্য আয়াতে الْمُقْتَسِمِينَ শব্দটি قسمت হতে উৎসারিত। অর্থাৎ, اقتسام মাসদার হতে, যার অর্থ বণ্টন করা। উক্ত আয়াতের অর্থ কয়েকভাবে করা হয়- কেউ বলেন- নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর কালের ইহুদী-খৃষ্টানরা উদ্দেশ্য, যারা কুরআনকে বিভক্ত করে রেখেছিল যে, যে সমস্ত আয়াত তাদের মত মতো ও মনোপূত হতো সেগুলো মানত আর যেগুলো মনোপূত হত না সেগুলো মানত না।

আর কেউ বলেন, الْمُقْتَسِمِينَ দ্বারা অতীতকালের ইহুদী- খৃষ্টান উদ্দেশ্য। আর কুরআন দ্বারা উদ্দেশ্য পূর্ববর্তী কিতাবসমূহ। অর্থাৎ, তারা তাহরীফ বা বিকৃতিসাধন করে আপন কিতাবকে খণ্ড-বিখণ্ড করে দিয়েছে। কেউ বলেন الْمُقْتَسِمِينَ দ্বারা মুশরিকীন উদ্দেশ্য। যারা ঠাট্টা বিদ্রুপ করে কুরআন শরীফকে বিভক্ত করে। যখন পবিত্র কুরআনের কোন সূরার নাম শ্রবণ করে তখন হাসি-ঠাট্টা করে পরস্পর বলতে থাকে, বাকারা ও মায়েদা আমরা নিব। আর আনকাবুত তোমাদেরকে দেব। ইত্যাদি।

**حَدَّثَنِي** يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا هُشَيْمٌ أَخْبَرَنَا أَبُو بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا الَّذِينَ جَعَلُوا الْقُرْآنَ عِضِينَ قَالَ هُمْ أَهْلُ الْكِتَابِ جَزَّءُوهُ أَجْزَاءً فَآمَنُوا بِبَعْضِهِ وَكَفَرُوا بِبَعْضِهِ

২২৯. ইয়াকুব ইব্‌নে মূসা র......ইবনে আব্বাস রা. সূত্রে বর্ণিত, "যারা কুরআনকে বিভক্ত করে দিয়েছে।" এরা হল আহলে কিতাব (অর্থাৎ, আহলে কিতাব ইয়াহুদী) তারা কুরআনকে বিভিন্ন অংশে বিভক্ত করে দিয়েছে (ভাগ করে রেখেছে)। এরা কোন অংশের ওপর (যেগুলোকে তাওরাতের মত পেয়েছে) ঈমান এনেছে এবং কোন অংশকে (যেগুলোকে বিকৃত-তাওরাতের পরিপন্থী মনে করেছে) অস্বীকার করেছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

هُشَيْمٌ হা-এর উপর পেশ্। তাসগীর -ক্ষুদ্রার্থবোধক শব্দ। أَبُو بِشْرٍ বা-এর নিচে যের। শীন সাকিন। তাঁর নাম জা'ফর।

**حَدَّثَنَا** عُبَيْدُ اللَّهِ بْنُ مُوسَى عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي ظَبْيَانَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا كَمَا أَنْزَلْنَا عَلَى الْمُقْتَسِمِينَ قَالَ آمَنُوا بِبَعْضٍ وَكَفَرُوا بِبَعْضٍ الْيَهُودُ وَالنَّصَارَى

২৩০. উবায়দুল্লাহ্ ইব্‌নে মূসা র...... ইব্‌নে আব্বাস রা. - الَّذِينَ جَعَلُوا الْقُرْآنَ عِضِينَ -এর ব্যাখ্যা য় বলেন, তারা কিছু অংশের উপর ঈমান আনে আর কিছু অংশ অস্বীকার করে। এরা হল ইয়াহুদী ও নাসারা।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, وعن ابن عباس رض ايضا المقتسمين الذين اقتسموا طرق مكة يصدون الناس عن الايمان برسول الله صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

উক্ত রেওয়ায়াতের সারমর্ম হল الْمُقْتَسِمِينَ দ্বারা অবাধ্য ও নিকৃষ্ট কতিপয় কাফের উদ্দেশ্য, যারা হজ্জের মৌসুমে রাস্তা বন্টন করে রাখত, একেকজনকে একেক রাস্তায় বসিয়ে দেয়া হত, যেন প্রত্যেক আগন্তুক রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর কাছে এসে ঈমান আনতে বারন করে। তাই কোন হাজী আসলে বদমাশরা বলত, আমাদের মাঝে যে নবুওয়তের দাবীদার তার কথায় কেউ যেন ধোঁকা না খায়, সে তো একজন যাদুকর, কেউ বলত, সে একজন কবি, আবার কেউ বলত, সে একজন পাগল। এদের সকলের নেতা ছিল ওলীদ ইবনে মুগীরা, আস ইবনে ওয়ায়েল প্রমূখ। হযরত জিব্রাইল আ. এর ইশারায় যাদেরকে ধ্বংস করা হয়েছে।

মোটকথা, উক্ত হাদীসদ্বয় থেকে জানা গেল যে, উল্লিখিত আয়াতে الْمُقْتَسِمِينَ শব্দটি قسمة থেকে নিস্পন্ন, যার অর্থ বন্টন করা, বিভক্ত করা, বিভিন্ন প্রকারভেদ করা, قسم (শপথ) থেকে নয়।

## بَاب قَوْلِهِ وَاعْبُدْ رَبَّكَ حَتَّى يَأْتِيَكَ الْيَقِينُ قَالَ سَالِمٌ الْيَقِينُ الْمَوْتُ

**২৪৩৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "'ইয়াকীন' তথা মৃত্যু তোমার কাছে উপস্থিত হওয়া পর্যন্ত আপনি আপনার রবের ইবাদত করুন।" অর্থাৎ, আমৃত্যু যিকির ও ইবাদতে রত থাকুন।

সালিম ইবনে উমর ইবনে খাত্তাব বলেন, الْيَقِينُ এখানে মৃত্যু অর্থে ব্যবহৃত হয়েছে।

**সতর্কবাণী :** قَالَ سَالِمٌ : ইনি কোন সালিম? আল্লামা আইনী র. বলেন, তিনি ইবনে আবদুল্লাহ ইবনে উমর ইবনে খাত্তাব (উমদাতুল ক্বারী ১৪/১৯) আল্লামা কাস্তাল্লানী র. ৮/৪৮৬ তাইসীরুল ক্বারী ৪/৪১০। তাইসীরুল ক্বারীর পারা ১৯, ১৯৯ পৃষ্ঠায় একটি উর্দূ অনুবাদ দেখলাম। তাতে কোথাও কোথাও মামুলি ব্যাখ্যাও রয়েছে। তাতে লেখা আছে, এতে সালিম ইবনে মা'কিল উদ্দেশ্য। হযরত আবু হুযায়ফা ইবনে উতবা তাকে মুক্ত করেছিলেন। পারস্যের অন্তর্গত ইস্ত খ্‌র এলাকার অধিবাসী ছিলেন। এ অনুবাদ প্রবল ধারণা অনুযায়ী কোন গাইরে মুকাল্লিদের। এটি এদারায়ে নূরুল ঈমান আজমীরী গেট দিল্লী থেকে প্রকাশিত। তাতে অনেক ভুল-ভ্রান্তি রয়েছে।

বুখারী ৬৮৩

# سُورَةُ النَّحْلِ

# সূরা নাহল

আয়াত ১২৮, ১৬ রুকূ, মক্কী

**নামকরণের কারণ**

উক্ত সূরার নাম সূরা নাহল মিলের কারণে রাখা হয়েছে যে, এ সুরায় মৌমাছির আলোচনা প্রকৃতির আশ্চর্য ও বিরল কৌশলে তৈরীর বর্ণনা করেছে। উক্ত সূরার অপর নাম সূরা নি'আম-কুরতুবী (نعم নূনে যের) نعمة এর বহুবচন।

যেহেতু আল্লাহ তা'আলার বিশেষ নেয়ামতের উল্লেখ রয়েছে (তাই এ সূরার নামকরণ করা হয়েছে সূরা নি'আম)।

بسم الله الرحمن الرحيم

আবু যরের রেওয়ায়াত ছাড়া অন্য কোন বর্ণনায় এখানে বিসমিল্লাহ নেই।

رُوحُ الْقُدُسِ جِبْرِيلُ نَزَلَ بِهِ الرُّوحُ الْأَمِينُ فِي ضَيْقٍ يُقَالُ أَمْرٌ ضَيْقٌ وَضَيِّقٌ مِثْلُ هَيْنٍ وَهَيِّنٍ وَلَيْنٍ وَلَيِّنٍ وَمَيْتٍ وَمَيِّتٍ قَالَ ابْنُ عَبَّاسٍ تَتَفَيَّأُ ظِلَالُهُ تَتَهَيَّأُ سُبُلَ رَبِّكِ ذُلُلًا لَا يَتَوَعَّرُ عَلَيْهَا مَكَانٌ سَلَكَتْهُ وَقَالَ ابْنُ عَبَّاسٍ فِي تَقَلُّبِهِمْ اخْتِلَافِهِمْ وَقَالَ مُجَاهِدٌ تَمِيدُ تَكَفَّأُ مُفْرَطُونَ مَنْسِيُّونَ وَقَالَ غَيْرُهُ فَإِذَا قَرَأْتَ الْقُرْآنَ فَاسْتَعِذْ بِاللَّهِ مِنْ الشَّيْطَانِ الرَّجِيمِ هَذَا مُقَدَّمٌ وَمُؤَخَّرٌ وَذَلِكَ أَنَّ الِاسْتِعَاذَةَ قَبْلَ الْقِرَاءَةِ وَمَعْنَاهَا الِاعْتِصَامُ بِاللَّهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ تُسِيمُونَ تَرْعَوْنَ شَاكِلَتِهِ نَاحِيَتِهِ قَصْدُ السَّبِيلِ الْبَيَانُ الدِّفْءُ مَا اسْتَدْفَأْتَ تُرِيحُونَ بِالْعَشِيِّ وَ تَسْرَحُونَ بِالْغَدَاةِ بِشِقِّ يَعْنِي الْمَشَقَّةَ عَلَى تَخَوُّفٍ تَنَقُّصٍ الْأَنْعَامِ لَعِبْرَةً وَهِيَ تُؤَنَّثُ وَتُذَكَّرُ وَكَذَلِكَ النَّعَمُ الْأَنْعَامُ جَمَاعَةُ النَّعَمِ أَكْنَانٌ وَاحِدُهَا كِنٌّ مِثْلُ حِمْلٍ وَأَحْمَالٍ سَرَابِيلَ قُمُصٌ تَقِيكُمْ الْحَرَّ وَأَمَّا سَرَابِيلَ تَقِيكُمْ بَأْسَكُمْ فَإِنَّهَا الدُّرُوعُ دَخَلًا بَيْنَكُمْ كُلُّ شَيْءٍ لَمْ يَصِحَّ فَهُوَ دَخَلٌ قَالَ ابْنُ عَبَّاسٍ حَفَدَةً مَنْ وَلَدَ الرَّجُلُ السَّكَرُ مَا حُرِّمَ مِنْ ثَمَرَتِهَا وَالرِّزْقُ الْحَسَنُ مَا أَحَلَّ اللَّهُ وَقَالَ ابْنُ عُيَيْنَةَ عَنْ صَدَقَةَ أَنْكَاثًا هِيَ خَرْقَاءُ كَانَتْ إِذَا أَبْرَمَتْ غَزْلَهَا نَقَضَتْهُ وَقَالَ ابْنُ مَسْعُودٍ الْأُمَّةُ مُعَلِّمُ الْخَيْرِ و الْأُمَّةُ الْمُطِيعُ

رُوحُ الْقُدُسِ অর্থাৎ, জিবরাঈল আ.। অন্য আয়াতে আল্লাহ তা'আলা ইরশাদ করেন نَزَلَ بِهِ الرُّوحُ الْأَمِينُ অর্থাৎ, রুহুল আমীন (জিবরাঈল) ওহী নিয়ে অবতীর্ণ হয়েছেন। فِي ضَيْقٍ সংকটে কিংবা সংকুচিত হৃদয়ে। বলা হয়, أَمْرٌ ضَيْقٌ وَضَيِّقٌ মুশাদ্দাদ অথবা সাকিন) যেমন– هَيْنٍ وَهَيِّنٍ وَلَيْنٍ وَلَيِّنٍ وَمَيْتٍ وَمَيِّتٍ এবং ইব্‌নে আব্বাস রা. বলেন, تَتَفَيَّأُ ظِلَالُهُ অর্থ তাদের বিভিন্নমুখী গমনাগমনে। سُبُلَ رَبِّكِ ذُلُلًا - ইবনে আববাস রা. বলেন, فِي تَقَلُّبِهِمْ যাতায়াতে (পরিবর্তনে-ওলট-পালটে)। মুজাহিদ বলেন, مُفْرَطُونَ বিস্মৃত অবস্থায় রাখা হবে। অন্যের মতে, فَإِذَا قَرَأْتَ الْقُرْآنَ فَاسْتَعِذْ بِاللَّهِ مِنْ الشَّيْطَانِ الرَّجِيمِ এ বাক্যটিতে আগ-পিছু রয়েছে।- ইবনে আববাস রা. বলেন, تُسِيمُونَ- তোমরা চরাও। شَاكِلَتِهِ- প্রকৃতি অনুযায়ী। قَصْدُ السَّبِيلِ (আল্লাহর যিম্মায়) সরল পথপ্রদর্শন। الدِّفْءُ যা দ্বারা তুমি শীত নিবারণ কর। تُرِيحُونَ বিকেল বেলায় (পশুচারণ ভূমি থেকে গৃহে) নিয়ে আস। وَ تَسْرَحُونَ সকাল বেলায় নিয়ে যাও। بِشِقٍّ - কষ্টের সাথে - عَلَى تَخَوُّفٍ হ্রাস করার মাধ্যমে। لَعِبْرَةً (আনআমের মধ্যে অবশ্যই শিক্ষা রয়েছে) শব্দটি পুং বাচক ও স্ত্রীবাচক দুইই ব্যবহৃত হয়। এরূপভাবে أَحْمَالٍ শব্দটি حِمْلٍ এর বহুবচন। سَرَابِيلَ জামাগুলো। تَقِيكُمْ الْحَرَّ (তাপ থেকে তোমাদের রক্ষা করে)। دَخَلًا بَيْنَكُمْ যে কোন কাজ অযথার্থ হয় তাকে 'দখল' বলে। ইব্‌নে আব্বাস রা. বলেন, حَفَدَةً পৌত্র অর্থাৎ, এরাও নিজ সন্তান বলে গণ্য। السَّكَرُ মাদক, যা ফল থেকে তৈরি করা হয়, তা হারাম করা হয়েছে। الرِّزْقُ الْحَسَنُ (উত্তম রিযিক) যা আল্লাহ্ হালাল করেছেন।

ইবনে উয়াইনা সাদাকা র. থেকে বর্ণনা করেছেন, أَنْكَاثًـــا (টুকরো টুকরো করা) মক্কায় এক নির্বোধ মহিলা ছিল, যে মজবুত করে সূতা পাকানোর পর তা টুকরো টুকরো করে ফেলত। ইব্‌নে মাসউদ রা. বলেন, الْأُمَّـــةُ কল্যাণের শিক্ষাদানকারী। الْأُمَّةُ অনুগত।

رُوحُ الْقُدُسِ جِبْرِيلُ نَزَلَ بِهِ الرُّوحُ الْأَمِينُ : ইঙ্গিত হল, قُلْ نَزَّلَهُ رُوحُ الْقُدُسِ مِنْ رَبِّكَ بِالْحَقِّ আয়াতের দিকে। 'বলুন, (এ কালাম আমার বানানো নয়; বরং এটাকে) তোমার প্রতিপালকের নিকট থেকে রূহুল কুদুস (পবিত্র ফেরেশতা) জিবরাঈল আ. সত্যসহ (সংশয় ছাড়া) কুরআন অবতীর্ণ করেছেন।" ১৬ : ১০২

তিনি বলেন, উপরোক্ত আয়াতে رُوحُ الْقُـــدُسِ দ্বারা উদ্দেশ্য জিবরঈল আ.। সমর্থনের জন্য সূরা শু'আরার আয়াত এনেছেন। نَزَلَ بِهِ الرُّوحُ الْأَمِينُ তথা আমানতদার ফেরেশতা তথা জিবরাঈল আ. এটি নিয়ে এসেছেন। এর দ্বারা সে সব আলিমের মত খণ্ডন হয়, যারা বলেন, রূহুল কুদুস সে কালিমা যদ্বারা হযরত ঈসা আ. মৃতদেরকে জীবিত করতেন। -তুহফাতুল বারী

فِي ضَيْقٍ يُقَالُ أَمْرٌ ضَيْقٌ وَضَيِّقٌ مِثْلُ هَيْنٍ وَهَيِّنٍ وَلَيْنٍ وَلَيِّنٍ وَمَيْتٍ وَمَيِّتٍ : ইঙ্গিত হল, وَلَا تَكُ فِي ضَيْقٍ مِمَّا يَمْكُـــرُونَ (١٢٧) আয়াতের দিকে। "তারা যে সমস্ত কৌশল ও ষড়যন্ত্র করে এগুলোর ফলে আপনার মন যেন সংকীর্ণ না হয়।"

তিনি বলেন, উপরোক্ত আয়াতে ضَيِّقٌ শব্দের মধ্যে দুটি লুগাত রয়েছে। আরবরা বলেন, أَمْرٌ ضَيْقٌ ইয়া সাকিন তাশদীদ বিহীন। আর ضَيِّقٌ দোয়াদ এর উপর যবর ইয়া এর উপর তাশদীদ। অতঃপর তিনটি উদাহরণ দিয়েছেন যে, এগুলোতে উভয় লুগাত সঠিক আছে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ فِي تَقَلُّبِهِمْ اخْتِلَافِهِمْ : ইঙ্গিত হল, (أَوْ يَأْخُذَهُمْ فِي تَقَلُّبِهِمْ فَمَا هُمْ بِمُعْجِـــزِينَ (٤٦ আয়াতের দিকে। "অথবা তাদেরকে চলা-ফেরার সময় (কোন বিপদাপদ) পাকড়াও করবে।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন, আয়াতে কারীমায় تَقَلُّـــبِهِمْ অর্থ হল, إِخْتِلَـــافِهِمْ। অর্থাৎ, মুকীম অবস্থায় ও সফর অবস্থায় দিবা-রাত্রিতে আল্লাহর আযাব তাদের উপর আপতিত হবে। ইবনে জুরাইজ র. থেকে বর্ণিত আছে যে, تَقَلُّـــبِهِمْ এর অর্থ হল, إِقْبَـــالِهِم وإِدْبَـــارِهِم। অর্থাৎ তাদের যাতায়াত ও চলাফেরা, আসা যাওয়া। তাছাড়া কেউ কেউ বলেছেন, 'তাদের সফরে।' সবগুলোর অর্থ ও উদ্দেশ্য প্রায় কাছাকাছি।

وَقَالَ مُجَاهِدٌ تَمِيدُ تَكَفَّأُ : ইঙ্গিত হল, وَأَلْقَى فِي الْأَرْضِ رَوَاسِيَ أَنْ تَمِيـــدَبِكُم আয়াতের দিকে। "আর তিনি জমিনের উপর পাহাড় রেখে দিয়েছেন, যাতে জমিন তোমাদেরকে নিয়ে না হেলে-দুলে।"

মুজাহিদ বলেন, আয়াতে تَمِيدُ অর্থ নড়াচড়া করতে আরম্ভ করে, টালমাটাল করতে আরম্ভ করে। رَوَاسِى শব্দটি رَاسِيةٌ এর বহুবচন। এর অর্থ হল পাহাড়, বোঝা।

تَمِيْدَ ماد يَمِيْدُ ميدًا এর অর্থ নড়াচড়া করা, এদিক সেদিক হেলে-দুলে পড়া।

وروى الطبريّ من حديث عليّ بإسناد حسن موقوفا قال لما خلق الله الارض قمصت اى تحركت قال فارسى الله فيها الجبال وهو عند احمد والترمذى من حديث انس مرفوع (فتح)

অর্থাৎ, আল্লাহ তা'আলা যখন পৃথিবী সৃষ্টি করলেন, তখন তাতে কম্পন শুরু হল, তখন আল্লাহ তা'আলা তার উপর পাহাড়ের বোঝা চাপিয়ে দিলেন। زمين ازتب ولرزه آمد ستوه*فرو كوفت بردامنش ميخ كوه

مُفْرَطُونَ مَنْسِيُّونَ : ইঙ্গিত হল, لَا جَرَمَ أَنَّ لَهُمُ النَّارَ وَأَنَّهُـــمْ مُفْرَطُـــونَ (٦٢) আয়াতের দিকে। "নিশ্চয় তাদের জন্য রয়েছে, কিয়ামত দিবসে জাহান্নাম। নিশ্চয় তারা (জাহান্নামে) সবার আগে প্রেরিত হবে।

তিনি বলেন, উপরোক্ত আয়াতে مُفْرَطُونَ অর্থ হল, জাহান্নামে তারা বিস্মৃত থাকবে।' আর কেউ কেউ বলেছেন, مُفْرَطُونَ শব্দটির অর্থ متروكون فِي النار منسيُّون فيها। সারকথা এটি إفراط থেকে ইসমে মাফউল। সর্বাগ্রে প্রেরিত। এ থেকেই أنا فرطكم على الحـــوض এসেছে। এগুলো সব সংখ্যাগরিষ্ঠের কিরাআত নির্ভর। সংখ্যাগরিষ্ঠের কিরাআত হল, راء এর উপর

যবর, তাশদীদ ছাড়া। নাফি' এর কিরাআত হল, راء এর নিচে যের। আরেকটি কিরাআত হল, তাশদীদযুক্ত راء এর নিচে যের। অর্থাৎ, ওয়াজিব আদায়ে তারা ত্রুটি করেছে। প্রচুর মন্দ কাজ করেছে।

وَقَالَ غَيْرُهُ فَإِذَا قَرَأْتَ الْقُرْآنَ فَاسْتَعِذْ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ هَذَا مُقَدَّمٌ وَمُؤَخَّرٌ وَذَلِكَ أَنَّ الاسْتِعَاذَةَ قَبْلَ الْقِرَاءَةِ وَمَعْنَاهَا الاعْتِصَامُ بِاللَّهِ : মুজাহিদ ছাড়া অন্যরা তথা আবু উবায়দা فَإِذَا قَرَأْتَ الْقُرْآنَ আয়াত সম্পর্কে বলেছেন যে, এতে বাহ্যত আগ-পিছ হয়েছে। কারণ, আল্লাহর কাছে পানাহ চাওয়া কুরআন পড়ার আগেই হওয়া উচিত (পরে নয়) আর اسْتِعَاذَةَ এর অর্থ হল, আল্লাহকে মজবুতভাবে ধরা। আল্লাহর মেহেরবাণীতে শয়তাদের কুমন্ত্রনা ও অনিষ্ট থেকে নিরাপদ থাকা।

**ব্যাখ্যা :** সংখ্যাগরিষ্ঠ আলেম বলেন যে, فَإِذَا قَرَأْتَ الْقُرْآنَ فَاسْتَعِذْ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ আয়াতের অর্থ, যখন কুরআন তিলাওয়াতের ইচ্ছা করেন তখন আল্লাহর কাছে আশ্রয় প্রার্থনা কর। কেননা আসন্ন সম্পাদনযোগ্য কাজের উপর কাজ সম্পাদনার প্রয়োগ ব্যাপকভাবে হয়ে থাকে। যেমন দাউদ জাহিরী প্রমূখ বাহ্যিক আয়াতের উপর আমল করে বলেন, কিরাআতের পরে اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ বলবে।

**মাসআলা :** কুরআন তেলাওয়াতের পূর্বে اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ পড়া সংখ্যাগরিষ্ঠ আলেমের মতে– ফরয বা ওয়াজিব নয়। কেননা বিশুদ্ধ হাদীসে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কর্তৃক-এর পঠন ও বর্জন উভয়টিই প্রমাণিত। এজন্য কুরআন তিলাওয়াতের পূর্বে اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ পড়া সুন্নত। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, সংখ্যাগরিষ্ঠের মত হল اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ পড়ার হুকুম মুসতাহাব বুঝানোর জন্য। সম্বোধন হল নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি, তবে উদ্দেশ্য ব্যাপক। কারণ তিলাওয়াত কালে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর যদি اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ পাঠের প্রয়োজন হয় তবে অন্যদের প্রয়োজন হবে উত্তমরূপেই।

**মাসআলা :** কুরআন তিলাওয়াত চাই নামাযে হোক বা নামাযের বাহিরে সর্বাবস্থায় اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ পড়া সুন্নত।

**মাসআলা :** হানাফীদের মতে নামাযে اعوذُ بِاللَّهِ مِنَ الشَّيْطَانِ الرَّجِيمِ শুধু নামাযের প্রথম রাকআতে পড়বে। শাফিঈদের মতে, প্রত্যেক রাক'আতের শুরুতে পড়বে। (মাআরিফ)

شَاكِلَتِهِ نَاحِيَتِهِ : এ শব্দটি সূরা নাহলে নেই, বরং পরবর্তী সূরা বনী ইসরাঈলে আছে। সেখানেই এর ব্যাখ্যা হবে ইনশাআল্লাহ। আল্লামা আইনী র. উমদাতুল কারীতে এখানে এর উল্লেখই করেন নি। আল্লামা কাসতাল্লানী র. উল্লেখ করে বলেছেন, সম্ভবত লিপিকারের পক্ষ থেকে এখানে এটি উল্লেখ করা হয়েছে। -কাসতাল্লানী

قَصْدُ السَّبِيلِ الْبَيَانُ : ইঙ্গিত হল, وَعَلَى اللَّهِ قَصْدُ السَّبِيلِ وَمِنْهَا جَائِرٌ وَلَوْ شَاءَ لَهَدَاكُمْ أَجْمَعِينَ (৯) আয়াতের দিকে। "সরলপথ আল্লাহ পর্যন্ত পৌছে। আর কোন কোন পথ (দীন পরিপন্থী) বক্রও। আর যদি আল্লাহ চাইতেন তবে তোমাদের সবাইকে মঞ্জিলে মাকসূদ পর্যন্ত পৌছে দিতেন। কিন্তু তিনি শুধু তাঁকেই পৌছান যে সরল পথ অন্বেষীও বটে। তিনি বলেন, আয়াতে قَصْدُ السَّبِيلِ এর অর্থ হল, হেদায়াত ও গোমরাহীর বিবরণ দান (এর দায়িত্ব আল্লাহরই উপর) আর কেউ কেউ বলেছেন, القصد الطريق المستقيم। -উমদাহ

الدِّفْءُ مَا اسْتَدْفَأْتَ بِهِ : ইঙ্গিত হল, وَالْأَنْعَامَ خَلَقَهَا لَكُمْ فِيهَا دِفْءٌ وَمَنَافِعُ وَمِنْهَا تَأْكُلُونَ (৫) আয়াতের দিকে। "তোমাদের জন্য তিনি চতুষ্পদজন্তু সৃষ্টি করেছেন; তাতে শীত নিবারক উপকরণ (পশুর চামড়া ও পশম দ্বারা মানুষের পোশাক ও কাপড় তৈরী হয়) ও বহু উপকার রয়েছে এবং তা থেকে তোমরা আহার করে থাক (খাবার উপযোগী বস্তু)।" ১৬:৫

তিনি বলেন, উপরোক্ত আয়াতে دِفْءٌ অর্থ হল, যেসব জিনিস দ্বারা উষ্ণতা লাভ করা যায়। অর্থাৎ, শীত নিবারক উপকরণ।

تُرِيحُونَ بِالْعَشِيِّ وَ تَسْرَحُونَ بِالْغَدَاةِ : ইঙ্গিত হল, وَلَكُمْ فِيهَا جَمَالٌ حِينَ تُرِيحُونَ وَحِينَ تَسْرَحُونَ (৬) আয়াতের দিকে। "আর তোমরা যখন গোধূলিলগ্নে এগুলোকে চারণভূমি থেকে গৃহে নিয়ে আস এবং প্রভাতে যখন এগুলোকে চারণভূমিতে নিয় যাও তখন তোমরা এর সৌন্দর্য উপভোগ কর।" ১৬:৬

তিনি বলেন, تُرِيحُــونَ এর অর্থ হল, চরিয়ে বিকেলে নিয়ে আস। আর تَـــسْرَحُونَ এর অর্থ হল, প্রভাতে চারণভূমিতে চরানোর জন্য নিয়ে যাও।

بِشِقٍّ يَعْنِي الْمَشَقَّةَ : ইঙ্গিত হল, وَتَحْمِلُ أَثْقَالَكُمْ إِلَى بَلَدٍ لَمْ تَكُونُوا بَالِغِيهِ إِلَّا بِــشِقِّ الْــأَنْفُسِ আয়াতের দিকে। (এটি পূর্ববর্তী আয়াতে সাথে মিলিত) "এবং এগুলো তোমাদের ভার বহন করে নিয়ে যায় এমন দেশে যেখানে প্রাণান্ত ক্লেশ ব্যতীত তোমরা পৌছতে পারতে না।" ১৬:৭

তিনি বলেন, আয়াতে بِشِقٍّ দ্বারা উদ্দেশ্য হল, মেহনত, পরিশ্রম ও প্রাণান্ত কষ্ট করে।

عَلَى تَخَوُّفٍ تَنَقُّص : ইঙ্গিত হল, أَوْ يَأْخُذَهُمْ عَلَى تَخَــوُّفٍ আয়াতের দিকে। "অথবা তাদেরকে তিনি ক্রমশ কমিয়ে কমিয়ে (কিংবা ভীত-সন্ত্রস্ত অবস্থায়) ধৃত করবেন না? ১৬:৪৭ যেমন, অভাব, দূর্ভিক্ষ দ্বিতীয়বার দেখা দিবে এবং ক্রমশ শেষ হয়ে যাবে। অর্থাৎ, তোমাদের নির্ভয় না হওয়া উচিত। আল্লাহ তা'আলা সর্বময় ক্ষমতার অধিকারী।

তিনি বলেন, আয়াতে تَخَــوُّف এর অর্থ হল, ধীরে ধীরে কমানো, ঘাটতি দেয়। এ তাফসীর হযরত ইবনে আব্বাস, মুজাহিদ প্রমূখ আইম্মায়ে তাফসীর থেকে বর্ণিত আছে। এ তাফসীর করেছেন, হাকীমুল উম্মত হযরত থানভী র.। যেমন, 'ঘটাতে ঘটাতে' তরজমা দ্বারা স্পষ্ট।

আয়াতে যে, تَخَــوُّف শব্দ এসেছে বাহ্যত এটি خــوف থেকে নিষ্পন্ন। অর্থ, ভয় দেখানো। উদ্দেশ্য হল, ধ্বংস ও আযাব নাযিল হওয়ার পূর্বে এমন আলামত ও নিদর্শন দেখানো হবে যাতে ভয় ভীতি ও পেরেশানী সৃষ্টি হয়, এরপর ধ্বংস হয়ে যাবে। অথবা উদ্দেশ্য হল, এক সম্প্রদায়কে আযাবে পাকড়াও করা হবে যাতে অপর সম্প্রদায় ভয় পায়। এমনিভাবে দ্বিতীয় সম্প্রদায়কে আযাব দেয়া হবে যাতে তৃতীয় সম্প্রদায় ভয় পায়। এমনি ভীতি প্রদর্শনের মাধ্যমে সবাই শেষ হয়ে যাবে।

الْأَنْعَامِ لَعِبْرَةً وَهِيَ تُؤَنَّثُ وَتُذَكَّرُ وَكَذَلِكَ النَّعَمُ الْأَنْعَامُ جَمَاعَةُ النَّعَمِ: ইঙ্গিত হল, وَإِنَّ لَكُمْ فِي الْأَنْعَامِ لَعِبْرَةً نُسْقِيكُمْ مِمَّا فِي بُطُونِهِ مِنْ بَيْنِ فَرْثٍ وَدَمٍ لَبَنًا خَالِصًا سَائِغًا لِلشَّارِبِينَ (٦٦) আয়াতের দিকে। "অবশ্যই গবদি পশুর মধ্যে তোমাদের জন্য শিক্ষা রয়েছে। এগুলোর উদরস্থিত গোবর ও রক্তের মধ্য হতে (দুধের উপকরণ, কারণ এর একাংশ রক্ত, হজমের পর পৃথক করে স্তনের স্বভাব-প্রকৃতি থেকে এর রং পরিবর্তন করে) তোমাদেরকে পান করাই বিশুদ্ধ দুগ্ধ। যা পানকারীদের জন্য সুস্বাদু।" ১৬:৬৬

তিনি বলেন, উপরোক্ত আয়াতে فِي الْأَنْعَامِ لَعِبْرَةً শব্দে أنعام স্ত্রী লিঙ্গও হয় পুরুষ লিঙ্গও হয়। এমনিভাবে نعم শব্দটি ও স্ত্রী লিঙ্গও হয় পুরুষ লিঙ্গও হয়। أنعام শব্দটি نعم এর বহুবচন।

**ব্যাখ্যা :** الْأَنْعَام শব্দটি النَّعَمُ এর বহুবচন। (উট, গরু মেষ, ছাগল ইত্যাদি অহিংস্র জন্তু) এটি স্ত্রী লিঙ্গও হয়, যেমন, কুরআনে কারীমে আছে, وَالْأَنْعَامَ خَلَقَهَا لَكُمْ। -পারা ১৪, রুকূ ৭ পু : বাচক ও ব্যবহৃত হয়। যেমন, نسقيكم مما في بطونه এতে ه সর্বনামটি الْأَنْعَام এর দিকে ফিরেছে। আবার এটাই সূরা মুমিনে বলা হয়েছে نسقيكم ممــا في بطونهــا। এজন্য কতিপয় ব্যাকরণবিধ লিখেছেন الْأَنْعَــام ইসমে জমা। তাছাড়া আরবী বাগধরায় এমন অনেক শব্দ পাওয়া যায়, একই শব্দ অর্থের দৃষ্টিকোণে সর্বনাম স্ত্রীবাচক ব্যবহার করা হয়। আর শাব্দিক দৃষ্টিকোণ থেকে লক্ষ্য করে সর্বনাম পুরুষ বাচক ব্যবহার করা হয়।

سَرَابِيلَ قُمُصٌ تَقِيكُمُ الْحَرَّ وَأَمَّا سَرَابِيلَ تَقِيكُمْ بَأْسَكُمْ فَإِنَّهَا الدُّرُوعُ : ইঙ্গিত হল, وَجَعَلَ لَكُمْ سَرَابِيلَ تَقِيكُمُ الْحَرَّ وَسَــرَابِيلَ تَقِيكُمْ بَأْسَكُمْ আয়াতের দিকে। "এবং তোমাদের জন্য ব্যবস্থা করেন পরিধেয় বস্ত্রের; তা তোমাদেরকে তাপ থেকে রক্ষা এবং তিনি ব্যবস্থা করেন তোমাদের জন্য বর্মের; তা তোমাদেরকে যুদ্ধে (আঘাত থেকে) রক্ষা করে।" ১৬:৮১

তিনি বলেন, উপরোক্ত আয়াতে سَرَابِيلَ এর অর্থ হল, জামা। (سَرَابِيلَ) শব্দটি سِرْبَالٌ এর বহুবচন অর্থ জামা। قميص এর বহুবচন قُمُصٌ। تَقِيكُمُ الْحَرَّ তা তোমাদেরকে তাপ থেকে রক্ষা করে। وَأَمَّا سَرَابِيلَ শব্দটি কিন্তু سَرَابِيل এগুলো লড়াই থেকে

বাঁচায়। এগুলো হল, লৌহবর্ম। উদ্দেশ্য হল, এ কথা বলা سـرابيل শব্দটির প্রয়োগ সে সব জিনিসের ক্ষেত্রে হয় যেগুলো দেহে ব্যবহৃত হয়। যেমন, জামা, পায়জামা অথবা যুদ্ধ পোশাক লৌহবর্ম।

دَخَلًا بَيْنَكُمْ كُلُّ شَيْءٍ لَمْ يَصِحَّ فَهُوَ دَخَلٌ : ইঙ্গিত হল, وَلَا تَتَّخِذُوا أَيْمَانَكُمْ دَخَلًا بَيْـنَكُمْ আয়াতের দিকে। "তোমরা স্বীয় সপথগুলোকে পারস্পরিক ফাসাদের কারণ বানিয়ো না।" পারা ১৪, রুকূ ১৯

তিনি বলেন, আয়াতে কারীমায় دَخَلًـا بَيْـنَكُمْ দ্বারা উদ্দেশ্য সে সব জিনিস যেগুলো সঠিক নয়। এ তাফসীর ইমাম বুখারী র. আবু উবায়দা র. থেকে বর্ণনা করেছেন। মূলত دَخَـلَ يَـدْخَلُ এর মাছদার। যে সব জিনিসের মিশ্রণ ঘটে ফাসাদের জন্য সেটাই দখন। এজন্য কেউ কেউ এর তাফসীর করেছেন খেয়ানত দ্বারা। মোটকথা, দাগাবাজি, ফাসাদ ও খেয়ানত সবই 'দাখাল'।

قَالَ ابْنُ عَبَّاسٍ حَفَدَةً مَنْ وَلَدَ الرَّجُلُ : ইঙ্গিত হল, وَاللّٰهُ جَعَلَ لَكُمْ مِنْ أَنْفُسِكُمْ أَزْوَاجًا وَجَعَلَ لَكُمْ مِنْ أَزْوَاجِكُمْ بَنِينَ وَحَفَدَةً আয়াতের দিকে। "এবং আল্লাহ তোমাদের থেকেই তোমাদের জোড়া সৃষ্টি করেছেন এবং তোমাদের যুগল থেহেই সৃষ্টি করেছেন পুত্র-পৌত্রাদি।" ১৬:৭২

তিনি বলেন, ইবনে আব্বাস রা. বলেছেন, আয়াতে حَفَـدَةً অর্থ হল, সে ব্যক্তি যে পুরুষের সন্তান। অর্থাৎ পুত্র-পৌত্রাদি। حَفَدَةً শব্দটি حافـد এর বহুবচন। এ শব্দটি ইসমে ফায়েলের সীগা। এর অর্থ সে সকল ব্যক্তি যারা খুশিতে দৌড়ে খেদমতের জন্য উপস্থিত হয়। আত্মীয়-স্বজন হোক অথবা খাদেম সবাইকে حافد বলা হয়। এখানে উদ্দেশ্য হল, পৌত্রাদি।

السَّكَرُ مَا حُرِّمَ مِنْ ثَمَرَتِهَا وَالرِّزْقُ الْحَسَنُ مَا أَحَلَّ اللّٰهُ : ইঙ্গিত হল, وَمِنْ ثَمَرَاتِ النَّخِيلِ وَالْأَعْنَابِ تَتَّخِذُونَ مِنْهُ سَكَرًا وَرِزْقًا حَسَنًا আয়াতের দিকে। "এবং খেজুর গাছের ফল ও আঙ্গুর থেকে তোমরা মাদক ও উত্তম খাদ্য গ্রহণ করে থাক।" ১৬:৬৭

তিনি বলেন, আয়াতে কারীমায় سكر দ্বারা উদ্দেশ্য সে সকল জিনিস যেগুলো এসব আঙ্গুর ও খেজুর ফল দ্বারা নিষিদ্ধভাবে তৈরী হয়। অর্থাৎ , নেশাকর বস্তু। আর রিযকে হাসান হল, যেগুলোকে আল্লাহ তা'আলা হালাল করেছেন।

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ عَنْ صَدَقَةَ أَنْكَاثًا هِيَ خَرْقَاءُ كَانَتْ إِذَا أَبْرَمَتْ غَزْلَهَا نَقَضَتْهُ : সুফিয়ান ইবনে উয়াইনা র. أنكاثـا এর তাফসীরে সাদাকা আবুল হুযাইল থেকে বর্ণনা করেছেন যে, এতে এক পাগলিনীর উল্লেখ রয়েছে। তার নাম ছিল খারকা। (সে মক্কায় বসবাস করত। এ মহিলা মজবুত করে সুতা পাকাত। অতঃপর তার পাক খুলে ফেলত।

ইঙ্গিত হল, وَلَا تَكُونُوا كَالَّتِي نَقَضَتْ غَزْلَهَا مِنْ بَعْدِ قُوَّةٍ أَنْكَاثًا আয়াতের দিকে। "তোমরা সে নারীর মত হয়ো না, সে তার সুতা মজবুত করে পাকাবার তার পাক খুলে নষ্ট করে দেয়।" ১৬:৯২

**ব্যাখ্যা :** মক্কায় এক পাগলিনী ছিল। যার নাম ছিল খারকা। সকাল থেকে দুপুর পর্যন্ত সে সাথীদের সাথে সুতো পাকাত। সন্ধ্যাকালে সব পাকানো সূতো টুকরো টুকরো করে ফেলত। এখানে আয়াতে ঐ ব্যক্তির দৃষ্টান্ত দেয়া হয়েছে যে আপন প্রতিশ্রুতি ভঙ্গ করেছে।

أَنْكَاثًا টুকরো টুকরো। এটি نكث এর বহুবচন। হাল হওয়ার ভিত্তিতে যবরযুক্ত হয়েছে غَزْلَهَا থেকে। অথবা نَقَـضَتْ মানে صيرت । দ্বিতীয় মাফউল হয়েছে نَقَضَتْ এর। خَرْقَـاءُ এটি মূলত اخـرق এর স্ত্রীবাচক শব্দ। এর অর্থ আহমক, বেওকুফ (নির্বোধ)। এজন্য সম্ভবত উক্ত মহিলার নাম খারকা বলা হয় । অন্যথা তার মূল নাম ছিল রীতা ।

وَقَالَ ابْنُ مَسْعُودٍ الْأُمَّةُ مُعَلِّمُ الْخَيْرِ و الْأُمَّةُ الْمُطِيعُ : ইঙ্গিত হল, إِنَّ إِبْرَاهِيمَ كَانَ أُمَّةً قَانِتًا لِلّٰهِ حَنِيفًـا আয়াতের দিকে। "ইব্রাহীম ছিল এক 'উম্মাত'; আল্লাহর অনুগত, একনিষ্ঠ।" ১৬:১২০

হযরত ইবনে মাসউদ রা. বলেন, আয়াতে أُمَّةً এর অর্থ হল, কল্যাণ শিক্ষাদাতা, ভাল জিনিসের শিক্ষক। قانت শব্দের অর্থ হল, অনুগত।

## بَاب قَوْلِهِ وَمِنْكُمْ مَنْ يُرَدُّ إِلَى أَرْذَلِ الْعُمُرِ

**২৪৩৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "এবং তোমাদের মধ্যে কাউকে উপনীত করা হবে নিকৃষ্ট বয়সে।"

অকর্মণ্য বয়স বা নিকৃষ্ট বয়স সম্পর্কে বিভিন্ন উক্তি রয়েছে। কাতাদা বলেন, ৯০বছর। আলী রা. থেকে বর্ণিত আছে, ৭৫বছর। মুকাতিল থেকে বর্ণিত আছে, থুত্থুড়ে বৃদ্ধ বয়স। ইবনে আব্বাস রা. থেকে এর অর্থ বর্ণিত হয়েছে, নিম্নমানের বয়স। ইকরিমা থেকে বর্ণিত আছে , যে কুরআন তিলাওয়াত করে তাকে নিকৃষ্ট বয়সের দিকে ফিরিয়ে দেয়া হয় না। ইবনে মারদওয়াইহ তার তাফসীরে হযরত আনাস রা. এর একটি হাদীসে বর্ণনা করেছেন ১০০বছর।

**حَدَّثَنَا** مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا هَارُونُ بْنُ مُوسَى أَبُو عَبْدِ اللَّهِ الْأَعْوَرُ عَنْ شُعَيْبٍ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَدْعُو أَعُوذُ بِكَ مِنْ الْبُخْلِ وَالْكَسَلِ وَأَرْذَلِ الْعُمُرِ وَعَذَابِ الْقَبْرِ وَفِتْنَةِ الدَّجَّالِ وَفِتْنَةِ الْمَحْيَا وَالْمَمَاتِ

২৩১. মূসা ইব্নে ইসমাঈল র.......আনাস ইব্নে মালিক রা. সূত্রে বর্ণিত যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ দোয়া করতেন, (হে আল্লাহ্!) আমি আপনার কাছে আশ্রয় চাই কৃপণতা থেকে, (নেক কাজে) অলসতা থেকে, নিকৃষ্ট বয়স থেকে বার্ধক্যজনিত জরা, দাজ্জালের ফিতনা থেকে এবং জীবন (নিম্নমানের জীবন) ও মৃত্যুর ফিতনা থেকে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَأَرْذَلِ الْعُمُرِ এ বাক্যে।

وَأَرْذَلِ الْعُمُرِ অকর্মা বয়স দ্বারা উদ্দেশ্য থুত্থুড়ে বুড়ো বয়স তথা যে বয়সে মানুষ অনেক বৃদ্ধ হয়ে জ্ঞান বিপন্ন ও নির্বোধ হয়ে যায়, আকল নষ্ট হয়ে যায়। ইবনে মারদওয়াইহ হযরত আনাস রা.-এর হাদীস থেকে বর্ণনা করেন, এ বয়স ১০০ বছরে হয়ে থাকে। (ফাতহুল বারী, কাস্তাল্লানী) আল্লামা কাস্তাল্লানী র. কয়েকটি মত উদৃত করেছেন ১. ৭৫. ২. ৮০. ৩. ৯০. ইত্যাদি। প্রকৃত পক্ষে এ বিষয়টি প্রত্যেক ব্যক্তির শক্তি সামর্থের উপর নির্ভরশীল। কোন নির্ধারিত মেয়াদ নির্ধারণ করা যায় না।

وَفِتْنَةِ الْمَحْيَا জীবনের ফিতনা হল, মানুষ জীবনে এমন কাজে মশগুল হয়ে গেল যাতে আল্লাহর স্মরণ থেকে গাফেল হয়ে গেল। ফারায়েয ও আল্লাহর আদেশ নিষেধ পালন করল না। মউতের ফিতনা শুরু হয় মৃত্যুযন্ত্রনা থেকে । তখন শয়তান মানুষের ঈমান বিগড়ে দিতে চায়। অপর হাদীস এ দোআ এসেছে اعوذ بك ان يتخبطني الشيطان عند المـوت অতিরিক্ত বিবরণ ও ব্যাখ্যা কিতাবুদ দাওয়াতে আসবে ইনশাআল্লাহ।

**বুখারী ৬৮৩**

## سُورَةُ بَنِي إِسْرَائِيلَ
## সূরা বনী ইসরাঈল

আয়াত ১১১, ১২ রুকু, মক্কী

এতে বনী ইসরাঈলের উত্থান- পতন সংশ্লিষ্ট অনেক উপাখ্যান বর্ণনা করা হয়েছে। উপরন্ত আছে হযরত মূসা আ. কে যে, সকল বিধান দেয়া হয়েছে তার বিশদ বিবরণ। এ সব কারণে এ সূরাকে সূরা বনী ইসরাঈল নামে নামকরণ করা হয়েছে।

بسم الله الرحمن الرحيم

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ قَالَ سَمِعْتُ عَبْدَ الرَّحْمَنِ بْنَ يَزِيدَ قَالَ سَمِعْتُ ابْنَ مَسْعُودٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ فِي بَنِي إِسْرَائِيلَ وَالْكَهْفِ وَمَرْيَمَ إِنَّهُنَّ مِنْ الْعِتَاقِ الْأُوَلِ وَهُنَّ مِنْ تِلَادِي

২৩২. আদম র....... ইবনে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেছেন, সূরা বনী ইসরাঈল, কাহফ, এবং মরিয়ম প্রথমে অবতীর্ণ অতি উত্তম সূরা। এগুলো আমার পুরানো রক্ষিত সম্পদ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল فِي بَنِي إِسْرَائِيلَ শব্দে।

হাদীসটি ইমাম বুখারী র. ফাযায়েলে কুরআনের ৭৪৭ এবং এ কিতাবুত তাফসীরের ৬৮৩ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

الْعِتَاق : আইনে যের। عتيق এর বহুবচন। অর্থ খুব উত্তম । ইবনে মাসউদ রা. তাঁর এ উক্তি দ্বারা এসব সূরার শ্রেষ্ঠত্ব বোঝাতে চেয়েছেন। কারণ, এগুলোর প্রত্যেকটির শুরুতে বিশ্বের বিরল ওঅলৌকিক বিষয়াবলীর বিবরন রয়েছে। সেগুলো হল মিরাজ,আসহাবে কাহফের ঘটনা ও মরিয়ম আ.-এর ইতিহাস ইত্যাদি।

عتيق : এর অপর অর্থ পুরনো। আল্লামা সুয়ূতী র. বলেন, এখানে উভয় অর্থ যথার্থ।

الْأُوَل : হামযায় পেশ, ওয়াও তাশদীদ ছাড়া সীগায়ে সিফাত। تَلَدَ الْمَال من ن و ض হতে । বংশে পুরনো কাল থেকে সম্পদশালী হওয়া। সীগায়ে সিফাত تَالَدَ،تَلِيْدٌ এবং تِلَادٌ আসে। এ সূরাটি দীর্ঘদিনের পুরনো সংরক্ষিত- এটা বর্ণনা করা উদ্দেশ্য।

فَسَيُنْغِضُونَ إِلَيْكَ رُءُوسَهُمْ قَالَ ابْنُ عَبَّاسٍ يَهُزُّونَ وَقَالَ غَيْرُهُ نَغَضَتْ سِنُّكَ أَيْ تَحَرَّكَتْ وَقَضَيْنَا إِلَى بَنِي إِسْرَائِيلَ أَخْبَرْنَاهُمْ أَنَّهُمْ سَيُفْسِدُونَ وَالْقَضَاءُ عَلَى وُجُوهٍ وَقَضَى رَبُّكَ أَمَرَ رَبُّكَ وَمِنْهُ الْحُكْمُ إِنَّ رَبَّكَ يَقْضِي بَيْنَهُمْ وَمِنْهُ الْخَلْقُ فَقَضَاهُنَّ سَبْعَ سَمَوَاتٍ خَلَقَهُنَّ نَفِيرًا مَنْ يَنْفِرُ مَعَهُ وَلِيُتَبِّرُوا يُدَمِّرُوا مَا عَلَوْا حَصِيرًا مَحْبِسًا مَحْصَرًا حَقَّ وَجَبَ مَيْسُورًا لَيِّنًا خِطْئًا إِثْمًا وَهُوَ اسْمٌ مِنْ خَطِئْتَ وَالْخَطَأُ مَفْتُوحٌ مَصْدَرُهُ مِنَ الْإِثْمِ خَطِئْتُ بِمَعْنَى أَخْطَأْتُ تَخْرِقَ تَقْطَعَ وَإِذْ هُمْ نَجْوَى مَصْدَرٌ مِنْ نَاجَيْتُ فَوَصَفَهُمْ بِهَا وَالْمَعْنَى يَتَنَاجَوْنَ رُفَاتًا حُطَامًا وَاسْتَفْزِزْ اسْتَخِفَّ بِخَيْلِكَ الْفُرْسَانِ وَالرَّجْلُ وَالرِّجَالُ الرَّجَّالَةُ وَاحِدُهَا رَاجِلٌ مِثْلُ صَاحِبٍ وَصَحْبٍ وَتَاجِرٍ وَتَجْرٍ حَاصِبًا الرِّيحُ الْعَاصِفُ وَالْحَاصِبُ أَيْضًا مَا تَرْمِي بِهِ الرِّيحُ وَمِنْهُ حَصَبُ جَهَنَّمَ يُرْمَى بِهِ فِي جَهَنَّمَ وَهُوَ حَصَبُهَا وَيُقَالُ حَصَبَ فِي الْأَرْضِ ذَهَبَ وَالْحَصَبُ مُشْتَقٌّ مِنَ الْحَصْبَاءِ وَالْحِجَارَةِ تَارَةً مَرَّةً وَجَمَاعَتُهُ تِيَرَةٌ وَتَارَاتٌ لَأَحْتَنِكَنَّ لَأَسْتَأْصِلَنَّهُمْ يُقَالُ احْتَنَكَ فُلَانٌ مَا عِنْدَ فُلَانٍ مِنْ عِلْمٍ اسْتَقْصَاهُ طَائِرَهُ حَظَّهُ قَالَ ابْنُ عَبَّاسٍ كُلُّ سُلْطَانٍ فِي الْقُرْآنِ فَهُوَ حُجَّةٌ وَلِيٌّ مِنَ الذُّلِّ لَمْ يُحَالِفْ أَحَدًا

فَسَيُنْغِضُونَ إِلَيْكَ رُءُوسَهُمْ : ইব্নে আব্বাস রা. বলেন, يَهُزُّونَ তারা তাদের মাথা নাড়াবে। অন্য . সূত্রে বর্ণিত - نَغَضَتْ سِنُّكَ তোমার দাঁত নড়ে গেছে। وَقَضَيْنَا إِلَى بَنِي إِسْرَائِيلَ আমি বনী ইসরাঈলকে জানিয়ে দিয়েছিলাম যে, তারা অচিরেই বিপর্যয় সৃষ্টি করবে। الْقَضَاءُ বহু অর্থে ব্যবহৃত হয় যেমন وَقَضَى رَبُّكَ أَمَرَ رَبُّكَ তোমার রব নির্দিশ দিয়েছেন। 'ফয়সালা' অর্থে, যেমন বলা হয়েছে- إِنَّ رَبَّكَ يَقْضِي بَيْنَهُمْ নিশ্চয় তোমার রব তাদের মধ্যে ফয়সালা করে দিবেন", এবং 'সৃষ্টি করা' অর্থেও ব্যবহৃত হয়; যেমন- فَقَضَاهُنَّ سَبْعَ سَمَوَاتٍ সৃষ্টি করেছেন সাত আসমান। نَفِيرًا দল। যারা তার সাথে চলে। لِيُتَبِّرُوا যাতে তাদের প্রাধান্য সম্পূর্ণভাবে ধ্বংস করে দেয়। خَطِئْتُ بِمَعْنَى أَخْطَأْتُ এবং تَخْرِقَ বিদীর্ণ করতে পারবে না। وَإِذْ هُمْ نَجْوَى এটি نَاجَيْتُ থেকে। তার অবস্থা বর্ণনা করেছেন। অর্থ পরস্পর কানাঘুষা করছে। رُفَاتًا চূর্ণ-বিচূর্ণ اسْتَفْزِزْ উত্তেজিত কর। بِخَيْلِكَ তোমার অশ্বারোহী দ্বারা। الرَّجْلُ -পদাতিক বাহিনী। وَالرَّجْلُ وَالرِّجَالُ الرَّجَّالَةُ এর একবচন رَاجِلٌ যেমন صَاحِب এর বহুবচন صَحْب এবং تَاجِر এর বহুবচন تَجْر । حَاصِبًا প্রবাহিত প্রচণ্ড বায়ু الْعَاصِفُ এবং الْحَاصِبُ যা ঝঞ্ঝা-বায়ু প্রবাহিত করে। এর থেকেই حَصَبُ جَهَنَّمَ জাহান্নামে নিক্ষেপ করা হয়। অর্থাৎ, তারা হল জাহান্নামে নিক্ষিপ্ত বস্তু। حَصَبَ فِي الْأَرْضِ জমিনে চলে গেছে। الْحَصَبُ শব্দটি الْحَصْبَاءِ থেকে গঠিত। অর্থ পাথরগুলো। تَارَةً অর্থ একবার। তার বহুবচন تِيَرَةٌ وَتَارَاتٌ - لَأَحْتَنِكَنَّ তাদের সমূলে উৎখাত করব। বলা হয় احْتَنَكَ فُلَانٌ مَا عِنْدَ فُلَانٍ مِنْ عِلْمٍ اسْتَقْصَاهُ অর্থাৎ, অন্যের যে ইলম ছিল তা সে পুরোপুরি হাসিল করে নিয়েছে। طَائِرَهُ তার ভাগ্য। ইব্নে আব্বাস র. বলেন, কুরআন শরীফে যত জায়গায় سُلْطَان শব্দ রয়েছে, তার অর্থ প্রমাণ। وَلِيٌّ مِنَ الذُّلِّ অর্থাৎ, দুর্দশার কারণে কারো সাথে তিনি বন্ধুত্ব করতে পারেন না।

قُلِ الَّذِي فَطَرَكُمْ : فَسَيُنْغِضُونَ إِلَيْكَ رُءُوسَهُمْ قَالَ ابْنُ عَبَّاسٍ يَهُزُّونَ وَقَالَ غَيْرُهُ نَغَضَتْ سِنُّكَ أَيْ تَحَرَّكَتْ ইঙ্গিত হল, أَوَّلَ مَرَّةٍ فَسَيُنْغِضُونَ إِلَيْكَ رُءُوسَهُمْ আয়াতের দিকে। "বল, তিনিই যিনি তোমাদেরকে প্রথমবার সৃষ্টি করেছেন। অতঃপর তারা তোমার সম্মুখে মাথা নাড়বে।" ১৭:৫১

হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, আয়াতে فَسَيُنْغِضُونَ তারা মাথা নাড়বে। উদ্দেশ্য হল, তারা অযৌক্তিক ও অবাস্তব মনে করে নিজেদের মাথা নাড়ে। অর্থাৎ দ্বিতীয়বার জীবিত হওয়াকে তারা নেহায়েত অযৌক্তি মনে করে। অথবা ঠাট্টাচ্ছলে মাথা নাড়ে।

হযরত ইবনে আব্বাস রা. ছাড়া অন্য মুফাসসির তথা আবু উবায়দা র. প্রমূখ বলেছেন, نَغَضَتْ سِنُّكَ মানে তোমার দাঁত নড়বড়ে হয়ে গেছে। মূলত باب إفعال থেকে إنغاض অর্থ হল, নাড়ানো। এ থেকেই جمع مذكر غائب। এর সীগা হল, يُنغضون।

وَقَضَيْنَا إِلَى بَنِي إِسْرَائِيلَ أَخْبَرْنَاهُمْ أَنَّهُمْ سَيُفْسِدُونَ وَالْقَضَاءُ عَلَى وُجُوهٍ وَقَضَى رَبُّكَ أَمَرَ رَبُّكَ وَمِنْهُ الْحُكْمُ إِنَّ رَبَّكَ يَقْضِي بَيْنَهُمْ وَمِنْهُ الْخَلْقُ فَقَضَاهُنَّ سَبْعَ سَمَوَاتٍ :

ইঙ্গিত হল, وَقَضَيْنَا إِلَى بَنِي إِسْرَائِيلَ فِي الْكِتَابِ لَتُفْسِدُنَّ فِي الْأَرْضِ مَرَّتَيْنِ আয়াতের দিকে। "আমি কিতাবে তথা তাওরাতে প্রত্যাদেশ দ্বারা বনী ইসরাঈলকে জানিয়ে ছিলাম নিশ্চয় তোমরা পৃথিবীতে দু'বার বিপর্যয় সৃষ্টি করবে।" ১৭:৪

قضاء শব্দটির বিভিন্ন অর্থ আসে। ১. হুকুম দেয়া- وَقَضَى رَبُّكَ তথা তোমার প্রভূ হুকুম দিয়েছেন। ২. ফায়সালা করা- إِنَّ رَبَّكَ يَقْضِي بَيْنَهُمْ তথা তোমার প্রভূ তাদের মাঝে ফায়সালা করেন। ৩. সৃষ্টি করা- যেমন, فَقَضَاهُنَّ سَبْعَ سَمَوَاتٍ তিনি সাত আসমান সৃষ্টি করেছেন। এগুলো ছাড়াও আরোও অর্থ আছে- যেমন অবসর গ্রহণ করা। فإذا قضيتم مناسككم তথা যখন তোমরা তোমাদের আহকামে হজ্জ শেষ করবে।

نَفِيرًا مَنْ يَنْفِرُ مَعَهُ: ইঙ্গিত হল, وَجَعَلْنَاكُمْ أَكْثَرَ نَفِيرًا (٦) আয়াতের দিকে। "আর আমি তোমাদেরকে করেছি সংখ্যায় গরিষ্ঠ।" ১৭:৬

তিনি বলেন, আয়াতে نَفِيرٌ এর অর্থ হল, সে সব লোক যারা অন্যের সাথে রওয়ানা করে। অর্থাৎ, শত্রুর মুকাবিলার জন্য বেরিয়ে পড়ে।

وَلِيُتَبِّرُوا يُدَمِّرُوا مَا عَلَوْا : ইঙ্গিত হল, وَلِيُتَبِّرُوا مَا عَلَوْا تَتْبِيرًا আয়াতের দিকে। "এবং তারা যা অধিকার করেছিল তা সম্পূর্ণভাবে ধ্বংস করার জন্য।" ১৭:৭

তিনি বলেন, আয়াতে يُتَبِّرُوا অর্থ তারা ধ্বংস ও সর্বনাশ ঘটাবে।

حَصِيرًا مَحْبِسًا مَحْصَرًا : ইঙ্গিত হল, وَجَعَلْنَا جَهَنَّمَ لِلْكَافِرِينَ حَصِيرًا আয়াতের দিকে। "জাহান্নামকে আমি করেছি কাফেরদের জন্য কারাগার।" ১৭:৮

তিনি বলেন, حَصِير এর অর্থ হল, مَحْبِس। অর্থাৎ, কয়েদ করা ও আবদ্ধ করার স্থান-জেলখানা। صيغة ظرف من باب نصر। مَحْصَرًا মীমের উপরে যবর, ছোয়াদের উপর যবর। এটিও صيغة ظرف من باب। আবদ্ধ করা ও ঘিরে রাখার স্থান-কয়েদখানা, কারাগার। সর্বদা তারা এই জেলখানায় থাকবে। বের হওয়া সম্ভব হবে না।

حَقَّ وَجَبَ : ইঙ্গিত হল, فَحَقَّ عَلَيْهَا الْقَوْلُ فَدَمَّرْنَاهَا تَدْمِيرًا আয়াতের দিকে। "অতঃপর সে জনপদবাসীর উপর প্রমাণ পূর্ণাঙ্গ হয়ে যায় (বা এর প্রতি দণ্ডাজ্ঞা ন্যায়সংগত হয়ে যায়) এবং আমি তা সম্পূর্ণরূপে বিধ্বস্ত করি।" ১৭:১৬

তিনি বলেন, حَقَّ মানে وجب প্রমাণিত হয়ে যায়-পূর্ণাঙ্গ হয়ে যায়। আর কেউ কেউ তাফসীর করেছেন, وجب عليها العذاب তথা সে জনপদের উপর শাস্তি অবধারিত হয়ে যায়।

مَيْسُورًا لَيِّنًا : ইঙ্গিত হল, فَقُلْ لَهُمْ قَوْلًا مَيْسُورًا আয়াতের দিকে। "তুমি তাদেরকে বিনম্র কথা বলো।" পারা ১৫, রুকূ ৩

তিনি বলেন আয়াতে مَيْسُور অর্থ হল, নরম, মোলায়েম।

خِطْئًا إِثْمًا وَهُوَ اسْمٌ مِنْ خَطِئْتَ : ইঙ্গিত হল, إِنَّ قَتْلَهُمْ كَانَ خِطْئًا كَبِيرًا আয়াতের দিকে। "নিশ্চয় তাদের হত্যা করা মারাত্মক অপরাধ।"

তিনি বলেন, উপরোক্ত আয়াতে কারীমায় خِطْئًا অর্থ হল গোনাহ বা অপরাধ। এর খা- এর নিচে যের। এটি خطـأت ثلاثى ও أخطأت। আর خطاء খা-এর উপর যবরযোগে মাসদার। অর্থ ভূণা করা। خطأت মানে سمعت এর ওযনে ইসম। আর মানে مجرد و مزيد উভয়টি সমার্থক। কিন্তু আল্লামা কাস্তাল্লানী লিখেন, خطأت মানে أخطـأت অভিধানবিদদের উক্তির পরিপন্থী। خطئ মানে গোনাহ এবং গোনাহের ইচ্ছা করা। আর أخطـأ বলে যখন গোনাহের ইচ্ছা না করে (অনিচ্ছাকৃতভাবে গোনাহ হয়ে যায়।)। -কাস্তাল্লানী

تَخْرِقَ تَقْطَعَ : ইঙ্গিত হল, وَلَا تَمْشِ فِي الْأَرْضِ مَرَحًا إِنَّكَ لَنْ تَخْرِقَ الْأَرْضَ وَلَنْ تَبْلُغَ الْجِبَالَ طُولًـا (৩৭) আয়াতের দিকে। "ভূপৃষ্ঠে দম্ভভরে বিচরণ করো না; (কারণ) তুমি কখনোই (জমিনের উপর) পদভরে ভূপৃষ্ঠ বিদীর্ণ করতে পারবে না এবং উচ্চতায় তুমি কখনোই (স্বীয় দেহটান করে) পর্বত প্রমাণ হতে পারবে না।" ১৭:৩৭

তিনি বলেন, আয়াতে لَنْ تَخْـرِق এর অর্থ হল তুমি কখনোই ভূপৃষ্ঠ অতিক্রম করতে পারবে না। কারণ, ভূপৃষ্ঠ অনেক বড়। আরবগণ বলেন, فلان أخرف من فلان অর্থাৎ, অমুক অমুকের তুলনায় বেশি সফর করেছে।

وَإِذْ هُمْ نَجْوَى مَصْدَرٌ مِنْ نَاجَيْتُ فَوَصَفَهُمْ بِهَا وَالْمَعْنَى يَتَنَاجَوْنَ : ইঙ্গিত হল, نَحْنُ أَعْلَمُ بِمَـا يَـسْتَمِعُونَ بِـه إِذْ يَسْتَمِعُونَ إِلَيْكَ وَإِذْ هُمْ نَجْوَى আয়াতের দিকে। "যখন তারা কান পেতে তোমার কথা শুনে তখন তারা কেন কান পেতে শুনে তা আমি ভাল জানি এবং এটাও ভাল জানি, গোপনে আলোচনাকালে জালিমরা বলে.........।" ১৭:৪৭

তিনি বলেন, আয়াতে نَجْوَى মাসদার হল, ناجيت এর । অতএব, সে সব পৌত্তলিকের গোপন আলোচনার কথা বলা হয়েছে। তারা পরস্পরে গোপন আলোচনা করে। তথা তোমার সম্পর্কে কেউ কেউ বলে, তুমি পাগল, কেউ বলে জাদুকর। আর কেউ ভবিষ্যত বক্তা বা গণক।

رُفَاتًا حُطَامًا : ইঙ্গিত হল, وَقَالُوا أَئِذَا كُنَّا عِظَامًا وَرُفَاتًا আয়াতের দিকে। "তারা বলে, আমরা (মরে) অস্থিতে পরিণত ও (হাড্ডিগুলো) চূর্ণ-বিচূর্ণ হলেও কি নতুন সৃষ্টিরূপে উত্থিত হবো?" ১৭:৪৯

তিনি বলেন, আয়াতে رُفَاتًـا এর অর্থ হল, টুকরো টুকরো। এটি আবু উবায়দার তাফসীর। আর মুজাহিদ র. থেকে বর্ণিত আছে যে, رُفات অর্থ মাটি।

وَاسْتَفْزِزْ اسْتَخِفَّ بِخَيْلِكَ الْفُرْسَانِ وَالرَّجْلُ وَالرِّجَالُ الرَّجَّالَةُ وَاحِدُهَا رَاجِلٌ مِثْلُ صَاحِبٍ وَصَحْبٍ وَتَاجِرٍ وَتَجْرٍ : ইঙ্গিত হল, وَاسْتَفْزِزْ مَنِ اسْتَطَعْتَ مِنْهُمْ بِصَوْتِكَ وَأَجْلِبْ عَلَيْهِمْ بِخَيْلِكَ وَرَجِلِكَ আয়াতের দিকে। "তোমার আহ্বানে (কুমন্ত্রনা দিয়ে) তাদের মধ্যে যাকে পারো পদস্খলিত করো। তোমার অশ্বারোহী ও পদাতিক বাহিনী (সকলের) দ্বারা।" ১৭:৬৪

তিনি বলেন, আয়াতে اسْتَفْزِزْ মানে إستخف অর্থাৎ, হালকা করে দাও, সঠিক পথ থেকে সুদৃঢ় থাকা থেকে বিচলিত করে দাও। আবু উবায়দা র. এ তাফসীর করেছেন। بِخَيْلِكَ এর অর্থ হল, অশ্বারোহী। আর رَجِلِكَ অর্থ পদাতিক। رجل ورجَالَةٌ হল বহুবচন। একবচন হল, راجلٌ। যেমন, صاحب، صَحْبٌ، تاجر وَتَجْرٌ। উদ্দেশ্য হল, صَـاحبٌ এর বহুবচন।, صَـحْبٌ শব্দটির ছোয়াদ -এর উপর যবর হা সাকিন। تـاجر এর বহুবচন হল, تَجْـرٌ। তা-এর উপর যবর, জীম সাকিন। এরূপভাবে رَاجلٌ এর বহুবচন رَجْلٌ। জীমের উপর সাকিন। اسْتَفْزِزْ –فزّ থেকে গৃহীত। بـاب نـصر থেকে। অর্থ হল, বিচ্ছিন্ন হওয়া। إستفزاز এর অর্থ হল, অস্থির করে দেয়া, সুদৃঢ়তা থেকে হালকা করে দেয়া। إسـتفزز আমরের সীগা। সীমা নির্ধারণ করার জন্য। কারণ, বনী আদমকে বিচলিত করা ও সত্য পথ থেকে পিছলে দেয়ার ব্যাপারে তোমার সর্বশক্তি ব্যয় করলেও তা তোমার পক্ষে সম্ভব।

حَاصِبًا الرِّيحُ الْعَاصِفُ وَالْحَاصِبُ أَيْضًا مَا تَرْمِي بِهِ الرِّيحُ وَمِنْهُ حَصَبُ جَهَنَّمَ يُرْمَى بِهِ فِي جَهَنَّمَ وَهُوَ حَصَبُهَا وَيُقَالُ حَصَبَ فِي الْأَرْضِ ذَهَبَ وَالْحَصَبُ مُشْتَقٌّ مِنَ الْحَصْبَاءِ وَالْحِجَارَةِ : ইঙ্গিত হ, أَوْ يُرْسِلَ عَلَيْكُمْ حَاصِبًا ثُمَّ لَا تَجِدُوا لَكُمْ وَكِيلًا আয়াতের দিকে। "অথবা তোমাদের উপর শিলা বর্ষণকারী ঝঞ্ঝা প্রেরণ করবেন না? (যেমন, আদ সম্প্রদায়কে এরূপ শিলা বর্ষণকারী ঝঞ্ঝা দ্বারা ধ্বংস করা হয়েছিল) তখন তোমরা (আল্লাহ ছাড়া) তোমাদের কোন কর্ম বিধায়ক পাবে না।" ১৭:৬৮

তিনি বলেন, حاصبا অর্থ হল, তেজ হাওয়া, ঝঞ্ঝা। حاصب সে কঙ্কর ও বালুকেও বলে যেটিকে বাতাস নিক্ষেপ করে, তথা উড়িয়ে আনে। উদ্দেশ্য কঠোর ঝঞ্ঝা।

وَمِنْهُ حَصَبُ جَهَنَّمَ : আর এ অর্থ থেকেই গৃহীত হয়েছে حَصَبُ جَهَنَّمَ। (জাহান্নামের ইন্ধন-সূরা আম্বিয়া) যাদেরকে জাহান্নামে নিক্ষেপ করা হবে তারা জাহান্নামের ইন্ধন।

وَيُقَالُ حَصَبَ فِي الْأَرْضِ : আরবগণ বলেন, حَصَبَ فِي الْأَرْضِ তথা জমিনে ঢুকে পড়েছে। حَصَب শব্দটি নিষ্পন্ন الْحَصْبَاءِ وَالْحِجَارَةِ থেকে। যার অর্থ হল, পাথড় টুকরা-কাঁকড় পাথর। প্রকাশ থাকে যে, এখানে إشتقاق দ্বারা পারিভাষিক অর্থ উদ্দেশ্য নয়। যেমন, فعل নিষ্পন্ন হয় মাসদার থেকে; বরং এখানে উদ্দেশ্য শুধু মিল।

تَارَةً مَرَّةً وَجَمَاعَتُهُ تِيَرَةٌ وَتَارَاتٌ : ইঙ্গিত হল, أَمْ أَمِنْتُمْ أَنْ يُعِيدَكُمْ فِيهِ تَارَةً أُخْرَى আয়াতের দিকে। "অথবা তোমরা কি নির্ভয় হয়েছ যে, তিনি তোমাদেরকে আরেকবার সমুদ্রে নিয়ে যাবেন না?" ১৭:৬৯

তিনি বলেন, আয়াতে تَارَةً মানে বার। تَارَةً أُخْرَى মানে দ্বিতীয় বার। এর বহুবচন تِيَرَةٌ وَتَارَاتٌ।

لَأَحْتَنِكَنَّ لَأَسْتَأْصِلَنَّهُمْ يُقَالُ احْتَنَكَ فُلَانٌ مَا عِنْدَ فُلَانٍ مِنْ عِلْمٍ اسْتَقْصَاهُ : ইঙ্গিত হল, لَئِنْ أَخَّرْتَنِي إِلَى يَوْمِ الْقِيَامَةِ لَأَحْتَنِكَنَّ ذُرِّيَّتَهُ إِلَّا قَلِيلًا (٦٢) আয়াতের দিকে। "কিয়ামতের দিন পর্যন্ত যদি আপনি (আমার দরখাস্ত অনুযায়ী) আমাকে (মৃত্যু থেকে) অবকাশ দেন তাহলে আমি (ও) অল্প কয়েকজন (মুখলিস লোক) ছাড়া তার বংশধরগণকে অবশ্যই কর্তৃত্বাধীন করে ফেলব।" অর্থাৎ, পথভ্রষ্ট করব।" ১৭:৬২

তিনি বলেন, আয়াতে কারীমায় لَأَحْتَنِكَنَّ অর্থ তাদের সমূলে ধ্বংস করবেন।

يُقَالُ احْتَنَكَ : আরবরা বলেন, احْتَنَكَ فُلَانٌ। অর্থাৎ, অমুক ব্যক্তি অমুকের নিকট থাকা জ্ঞানকে নিজের কর্তৃত্বাধীন করে ফেলেছে। অর্থাৎ, তার চূড়ান্ত সীমায় পৌঁছেছে, আয়ত্ব করে ফেলেছে, কোন কিছুই অবশিষ্ট থাকেনি।

طَائِرَهُ حَظُّهُ : ইঙ্গিত হল, وَكُلَّ إِنْسَانٍ أَلْزَمْنَاهُ فِي عُنُقِهِ আয়াতের দিকে। "প্রত্যেক (আমলকারী) মানুষের কর্ম (নেক হোক বা বদ) আমি তার গ্রীবালগ্ন করেছি (অর্থাৎ, প্রতিটি মানুষের আমল তার সাথে অবশ্যই থাকবে।" ১৭:১৩

তিনি বলেন, আয়াতে طَائِرَهُ অর্থ তার অংশ, কিসমত ও ভাগ্য। হযরত ইবনে আব্বাস রা. থেকে طائر শব্দের তাফসীর 'আমল' বর্ণিত আছে। ইমাম রাগিব ইস্পাহানী র. লিখেন, যা মানুষ থেকে সম্পাদিত হয়, ভাল হোক বা মন্দ।

قَالَ ابْنُ عَبَّاسٍ كُلُّ سُلْطَانٍ فِي الْقُرْآنِ فَهُوَ حُجَّةٌ : হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, কুরআন মাজীদে সর্বত্র سلطان শব্দটির অর্থ, প্রমাণ। এ সূরায় এ শব্দটি তিন জায়গায় এসেছে। ১. ১৫ পারায় ৯নং রুকূতে। وَاجْعَلْ لِي مِنْ لَدُنْكَ سُلْطَانًا نَصِيرًا (٨٠) ২. ১৫পারা ৪নং রুকূতে فَقَدْ جَعَلْنَا لِوَلِيِّهِ سُلْطَانًا. ৩.পারা ১৫, রুকূ৭ لَيْسَ لَكَ عَلَيْهِمْ سُلْطَانٌ।

وَلِيٌّ مِنَ الذُّلِّ لَمْ يُحَالِفْ أَحَدًا : ইঙ্গিত হল, وَلَمْ يَكُنْ لَهُ وَلِيٌّ مِنَ الذُّلِّ وَكَبِّرْهُ تَكْبِيرًا আয়াতের দিকে। "যিনি দূর্দশাগ্রস্ত হন না যার কারণে তাঁর অভিভাবকের প্রয়োজন হতে পারে।" ১৭:১১১

তিনি বলেন, আয়াতে কারীমায় وَلِيٌّ مِنَ الذُّلِّ এর অর্থ হল, আল্লাহ তা'আলা কোন বন্ধু তিনি বানাননি যে, যিল্লতি ও দূর্বলতার কারণে বন্ধুত্বের কারণে অন্যকে প্রতিহত করবেন। কারণ তিনি কারো মুখাপেক্ষী নন। সমস্ত মাখলূক তাঁর মুখাপেক্ষী। তিনি সমস্ত দূর্বলতা ও ত্রুটিমুক্ত। এজন্য কারো কোন সাহায্যের একেবারেই কোন প্রয়োজন নেই।

## بَاب قَوْلِه أَسْرَى بِعَبْدِه لَيْلًا مِنْ الْمَسْجِد الْحَرَامِ

**২৪৪০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তিনি তার প্রিয় বান্দা (মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) কে রজনীতে ভ্রমণ করিয়েছিলেন মসজিদুল হারাম (মসজিদে কা'বা) থেকে।" -১৫:৬

**ব্যাখ্যা:**

سُبْحَانَ الَّذِي أَسْرَى بِعَبْدِه لَيْلًا مِنَ الْمَسْجِد الْحَرَام إِلَى الْمَسْجِد الْأَقْصَى الايــة এ আয়াতে কারীমায় মিরাজের ঘটনা বর্ণনা করা হয়েছে। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বিশেষ সম্মান ও অন্যতম বৈশিষ্ট্য মিরাজ।

سبحان : মাসদার তাসবীহ্ অর্থে। তথা পবিত্রতা বর্ণনা করা। যবর এবং মুফরাদের দিকে ইযাফত এর জন্য আবশ্যক। চাই সে মুফরাদ ইসমে জাহির হোক যেমন سُبْحَانَ الله - আল্লাহ পবিত্র এবং سُبْحَانَ الَّذِي أَسْرَى "পবিত্রতা ঐ সত্তার যিনি নিশিভ্রমণ করিয়েছেন", অথবা ইসমে যমীর , যেমন– سُبْحَانَه اَنْ يَّكُوْنَ لَه وَلَدٌ -"সন্তান হওয়া তার শান নয়", سُبْحَانَكَ لَا عِلْمَ لَنَا পবিত্রতা তোমার, আমাদের কোন জ্ঞান নেই। প্রভৃতি।

আল্লামা আইনী র. বলেন, سبحان তাসবীহ-এর আলম বা নামবাচক শব্দ। উদ্দেশ্য হল, তার সত্তা ত্রুটি ও কসূর এবং সর্বপ্রকার দূর্বলতা ও অক্ষমতা থেকে পূতপবিত্র। যে বিষয় আমাদের কল্পনায় খুব আশ্চর্য মনে হয় আমাদের অসম্পূর্ণ বিবেক তা সীমাহীন জটিল মনে করে, আল্লাহর শক্তি ও এরাদার সামনে তা কোন মুশকিল নয়।

أَسْرَى : তিনি রাত্রে ভ্রমণ করিয়েছেন। اسراء থেকে ماضـي এর সীগা। এরপর لـيلا শব্দটি উল্লেখ করে উক্ত অর্থটি স্পষ্ট করে দেয়া হয়েছে। ليلا নাকিরা (অনির্দিষ্টবাচক) এনে এ কথার দিকে ইঙ্গিত করা হয়েছে যে, সম্পূর্ণ ঘটনাটি পূর্ণ রাতে ঘটেনি; বরং রাতের কিছু অংশে ঘটেছে। মসজিদে হারাম থেকে মসজিদে আকসা পর্যন্ত সফরের বিষয়টি আয়াতে বর্ণনা করা হয়েছে। তাকে বলে 'ইসরা'। এখান থেকে যে সফর আকাশ পানে হয়েছে তাকে বলে 'মিরাজ' । আবার কোন কোন সময় উভয় ভ্রমনকেও 'মিরাজ' বলে ব্যক্ত করা হয়।

اسراء উক্ত আয়াতের সুস্পষ্ট ভাষ্য থেকে প্রমাণিত। আর সূরা নাজমের আয়াতের শেষে সে বিষয়ে আলোচনা রয়েছে। এ সফরের উদ্দেশ্য কি ছিল? এদিকেই সামনে ইংগিত করা হয়েছে لنريه مــن اياتنــا বাক্যে। আমি যেন তাকে আমার আশ্চর্য নিদর্শন দেখাতে পারি।

**মিরাজের সংক্ষিপ্ত ঘটনা :** এ ঘটনা কখন সংঘটিত হয়েছে? নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কত বছর বয়সে মিরাজ হয়েছে? এ ব্যাপারে আলেমগণের মত বিভিন্ন রকম। তবে এ কথার উপর সকলেই একমত যে, হযরত খাদীজা রা.-এর ওফাতের পর এবং বাইআতে আকাবার পূর্বে এ মিরাজ সংঘটিত হয়েছে। প্রধান মত হল নবুওয়তের একাদশ বৎসরে তায়েফ সফর থেকে প্রত্যাবর্তনের পর এ মিরাজ হয়েছে। এখন রয়ে গেল কোন মাসে হয়েছে?

এতেও বিভিন্ন মত পরিলক্ষিত হয় : প্রসিদ্ধ মতে রজবের ২৭তম রাত্রিতে মিরাজ হয়। মিরাজের হাদীস প্রায় ৩০ জন সাহাবী কর্তৃক বর্ণিত। যাতে মিরাজ ও ইসরার ঘটনা সবিস্তারে বর্ণিত। সংখ্যাগরিষ্ঠ সলফ ও খলফের আকীদা হল– জাগ্রত অবস্থায় স্বশরীরে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর মিরাজ হয়েছে।

حَدَّثَنَا عَبْدَانُ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ أَخْبَرَنَا يُونُسُ ح و حَدَّثَنَا أَحْمَدُ بْنُ صَالِحٍ حَدَّثَنَا عَنْبَسَةُ حَدَّثَنَا يُونُسُ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ ابْنُ الْمُسَيَّبِ قَالَ أَبُو هُرَيْرَةَ أُتِيَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيْلَةَ أُسْرِيَ بِهِ بِإِيلِيَاءَ بِقَدَحَيْنِ مِنْ خَمْرٍ وَلَبَنٍ فَنَظَرَ إِلَيْهِمَا فَأَخَذَ اللَّبَنَ قَالَ جِبْرِيلُ الْحَمْدُ لِلَّهِ الَّذِي هَدَاكَ لِلْفِطْرَةِ لَوْ أَخَذْتَ الْخَمْرَ غَوَتْ أُمَّتُكَ

**২৩৩.** আবদান....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যে রাতে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বায়তুল মুকাদ্দাস সফর করানো হয় সে রাতে তাঁর সামনে দু'টি পেয়ালা পেশ করা হয়েছিল। তার একটিতে ছিল শরাব এবং আরেকটিতে ছিল দুধ। তিনি উভয়টির দিকে তাকালেন এবং দুধ গ্রহণ করলেন। তখন

জিবরাঈল আ. বললেন, সমস্ত প্রশংসা সে আল্লাহর, যিনি আপনাকে ফিতরাতের পথ দেখিয়েছেন। যদি আপনি শরাব গ্রহণ করতেন, তাহলে আপনার উম্মত অবাধ্য হয়ে যেত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. ৮৩৬ ও ৮৩৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**কয়েকটি প্রশ্নোত্তর**

**প্রশ্ন-১.** যদি প্রশ্ন করা হয়, মিরাজের হাদীসে ৫৪৯ পৃষ্ঠায় বর্ণিত হয়েছে পেয়ালা ছিল তিনটি। তৃতীয়টিতে ছিল মধু। উত্তরে বলব, উভয় হাদীসে কোন বৈপরিত্য নেই।

**প্রশ্ন-২.** কতিপয় নাহববিদ (ব্যাকরণবিদ) লিখেছেন, لو এর জবাবে ل উল্লেখ করা জরুরী। তবে বিশুদ্ধতম মতে লাম উহ্য করাও বৈধ। ভাষা পণ্ডিতদের বাক্যেও এর প্রমাণ মিলে। কুরআনে বর্ণিত আছে- أَنُطْعِمُ مَنْ لَوْ يَشَاءُ اللَّهُ أَطْعَمَهُ (পারা ২৩, রুকূ ২) আরও বলা হয়েছে قَالَ رَبِّ لَوْ شِئْتَ أَهْلَكْتَهُمْ مِنْ قَبْلُ -পারা ৯, রুকূ ৯

**প্রশ্ন-৩.** কিছু রেওয়ায়াত দ্বারা বুঝা যায় যে, এ পেয়ালা সিদরাতুল মুনতাহার পর উপস্থাপন করা হয়।

**উত্তর :** হাফিজ ইবনে হাজার র. বলেন, হতে পারে পেয়ালা দু'বার উপস্থাপন করা হয়েছে। একবার মসজিদে আকসায় নামাযান্তে। দ্বিতীয়বার সিদরাতুল মুনতাহায়। সঠিক চয়ণের অতিরিক্ত তাকিদ এতে উদ্দেশ্য। (আল্লাহই সর্বাধিক জ্ঞানী- যুরকানী ৬ : ৪৮ : সীরাতে মুস্তফা)

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ صَالِحٍ حَدَّثَنَا ابْنُ وَهْبٍ قَالَ أَخْبَرَنِي يُونُسُ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَبُو سَلَمَةَ سَمِعْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ لَمَّا كَذَّبَتْنِي قُرَيْشٌ قُمْتُ فِي الْحِجْرِ فَجَلَّى اللَّهُ لِي بَيْتَ الْمَقْدِسِ فَطَفِقْتُ أُخْبِرُهُمْ عَنْ آيَاتِهِ وَأَنَا أَنْظُرُ إِلَيْهِ زَادَ يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا ابْنُ أَخِي ابْنِ شِهَابٍ عَنْ عَمِّهِ لَمَّا كَذَّبَتْنِي قُرَيْشٌ حِينَ أُسْرِيَ بِي إِلَى بَيْتِ الْمَقْدِسِ نَحْوَهُ قَاصِفًا رِيحٌ تَقْصِفُ كُلَّ شَيْءٍ

২৩৪. আহমদ ইবনে সালিহ র...... জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি, যখন কুরাইশরা (মিরাজের ঘটনা প্রসঙ্গে) আমাকে মিথ্যা প্রতিপন্ন করতে লাগল, তখন আমি (কাবার) মাকামে হিজরে দাঁড়ালাম। আল্লাহ্ তা'আলা বায়তুল মুকাদ্দাসকে আমার সামনে উন্মুক্ত করে দিলেন। আমি তা দেখে দেখে তার সকল চিহ্ন তাদের বলে দিতে লাগলাম। ইয়াকুব ইব্‌নে ইবরাহীম ইব্‌নে শিহাব সূত্রে অতিরিক্ত বর্ণনা করেছেন- "আমাকে বায়তুল মুকাদ্দাসে সফর করানোর বিষয়টি যখন কুরাইশরা মিথ্যা প্রতিপন্ন করতে লাগল। সেই ঘটনার ব্যাপারে যখন আমাকে বায়তুল মুকাদ্দাস পর্যন্ত সফর করানো হয়েছিল --- পরবর্তী অনুরূপ।

قَاصِفًا এমন হাওয়া যা সবকিছু চুরমার করে দেয়।

অর্থাৎ, ইয়াকূব ইবনে ইবরাহীম স্বীয় রেওয়ায়াতে এটুকু অতিরিক্ত বর্ণনা করেছেন- আমাদেরকে ইবনে শিহাবের ভাতিজা বর্ণনা করেছেন। তিনি তার চাচা ইবনে শিহাব থেকে এ হাদীসই বর্ণনা করেছেন। তাতে এটুকু বর্ধিত আছে- যখন আমাকে রাতের বেলায় বাইতুল মুকাদ্দাসের দিকে নিয়ে যাওয়া হয়।

نَحْوَهُ نَحْوَهُ অর্থাৎ, পূর্বোক্ত হাদীসের ন্যায় তথা আহমদ ইবনে সালিহে হাদীসের ন্যায়।

১। আবদান-উপাধি। পূর্ণাঙ্গ নাম-আবদুল্লাহ্ ইব্‌নে উসমান।

২। হিজর-বায়তুল্লাহ্ শরীফের মীযাবে রহমতের নিচে যে অংশটি পাথর দিয়ে ঘেরা তাঁকে হিজর বলা হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. ইয়াহইয়া ইবন যুবাইর- তিনি লায়স থেকে ৫৪৮ পৃষ্ঠায় এবং ইমাম মুসলিম র. 'ঈমানে' বর্ণনা করেছেন।

قُمْتُ فِي الْحِجْرِ : হায়ের নিচে যের এবং জীম সাকিন। হিজর দ্বারা এখানে কা'বা শরীফের হাতীম নামক স্থান উদ্দেশ্য।

### মিরাজ রজনীতে আসমান থেকে বায়তুল মাকদিসে প্রত্যাবর্তন

নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন আসমান থেকে প্রত্যাবর্তন করেন তখন বায়তুল মাকদিসে অবতরণ করেন। সেখান থেকে অতিপ্রত্যুষে মক্কা মুকাররামায় পৌঁছেন। সকাল হলে এ ঘটনা কুরাইশদের কাছে বর্ণনা করেন। স্বয়ং নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বর্ণনা করেন- "আমি জানতাম, লোকজন এ ঘটনা শুনে আমাকে মিথ্যা প্রতিপন্ন করবে। এজন্য খুব চিন্তিত হয়ে এক কোণে বসেছিলাম। তখন আল্লাহর দুশমন মক্কার ফিরআউন আবু জাহল- আমার কাছে এসে পৌঁছল। সে আমার সাথে ঠাট্টাচ্ছলে বলল, কী? কোন নতুন বিষয় আছে? কোন নতুন খবর আছে?

নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হ্যাঁ। আবু জাহল বলল, তা কী? নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন , আজ রাতে আমার মিরাজ হয়েছে। আবু জাহল বলল, কোন পর্যন্ত? বললেন- বায়তুল মাকদিস পর্যন্ত। আবু জাহল বলল, এরপরও আমাদের মাঝে সকাল করেছ? (অর্থাৎ, এত লম্বা সফরের পরও সকাল হওয়ার পূর্বে পৌঁছে গেলে!) আবু জাহল বলল, যদি আমি আপনার বংশধর মক্কার কুরাইশদের একত্র করি তবে তাদের কাছে কি এ খবর বর্ণনা করবে? তিনি বললেন, অবশ্যই। সে মতে আবু জাহল সবাইকে ডাকল, হে কা'ব ইবনে লুয়াইয়ের বংশধর এসো। সব লোক একত্রিত হলে আবু জাহল বলল, তুমি যা আমার সাথে বর্ণনা করেছিলে তা তাদের সামনে বর্ণনা কর। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বক্তব্য- قُمْتُ فِي الْحِجْرِ- "আমি কা'বার হাতীমে দাঁড়ালাম' এবং ঘটনা বর্ণনা করলাম। লোকজন কিংকর্তব্যবিমূঢ় হয়ে গেল। কেউ আশ্চর্য হয়ে তালি বাজাতে শুরু করল। কেউ বা অভিভূত হয়ে মাথায় হাত রেখে বলছিল, একই রাতে বায়তুল মাকদিসে গিয়ে আবার ফিরে এসেছে!

উপস্থিত মজলিসে বায়তুল মাকদিসে গেছে এমন কিছু লোকও ছিল। তারা পরীক্ষামূলক বায়তুল মাকদিসের বিভিন্ন আলামত জিজ্ঞেস করতে শুরু করল। এক রেওয়ায়াতে রয়েছে, বিভিন্ন নিদর্শন সম্পর্কে জিজ্ঞেসকারী ছিল মুতইম ইবনে আদী।

فَجَلَّى اللّٰهُ لِي : আল্লাহ তা'আলা বায়তুল মাকদিসকে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দৃষ্টিগোচর করে দিলেন। দেখে দেখে সব প্রশ্নের উত্তর দিতে লাগলেন এমন কি কোন জিজ্ঞেস করার আর বাকী রইল না। তখন বলতে লাগল আচ্ছা, রাস্তার কোন ঘটনা বর্ণনা করুন। বললেন, রাস্তায় এক বণিক দল সিরিয়া থেকে মক্কায় আসছিল। তাদের সাথে আমার সাক্ষাৎ হয়েছে। তাদের একটি উট হারিয়ে যায় যা পরবর্তীতে পেয়েছে। ইনশাআল্লাহ তিনদিন পর সে কাফেলা মক্কায় পৌঁছে যাবে। তিনদিন পর সে বণিকদল মক্কায় প্রবেশ করে এবং উট হারানোর ঘটনা বর্ণনা করে। ওলীদ ইবনে মুগীরা তা শুনে বলতে লাগল, সে তো জাদুকর। লোকজন বলল, ওলীদ সত্যই বলছে।

এক রেওয়ায়াতে রয়েছে, কুরাইশের কিছু লোক হযরত আবু বকর রা.-এর কাছে পৌঁছে বলল, এ রাসূল তো বলছেন, রাতে বায়তুল মাকদিস থেকে এসেছেন, অথচ সেখানে কাফেলা এক মাসে যায়; এক মাসে আসে। হযরত আবু বকর সিদ্দীক রা. বললেন, বাস্তবিকই যদি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এটা বলে থাকেন তবে আমি তা বিশ্বাস করি। আমি তো তাঁর এর চেয়েও আশ্চর্য কথা বিশ্বাস করে থাকি। তিনি বলেন, আসমানের ফেরেশতা ওহী নিয়ে আসেন, আমি তা স্বীকার করি।

এরপর হযরত আবু বকর রা. নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর খিদমতে এসে বললেন, হে আল্লাহর রাসূল! আপনি কি তা বলেছেন? নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হ্যাঁ। সিদ্দীকে আকবর রা. বললেন, আমি তা বিশ্বাস করি হে আল্লাহর রাসূল! আপনি যা কিছু বলেন তা সত্য। সে দিনই হযরত আবু বকর রা. সিদ্দীক উপাধিতে ভূষিত হন।

قَاصِفًا رِيحٌ تَقْصِفُ كُلَّ شَيْءٍ: ইঙ্গিত হল, فَيُرْسِلَ عَلَيْكُمْ قَاصِفًا مِنَ الرِّيحِ فَيُغْرِقَكُمْ আয়াতের দিকে। "তোমাদের বিরুদ্ধে প্রচণ্ড ঝটিকা পাঠাবেন না এবং (তোমাদের কুফরির জন্য) তোমাদের নিমজ্জিত করবেন না!

জিবরাঈল আ. বললেন, সমস্ত প্রশংসা সে আল্লাহর, যিনি আপনাকে ফিতরাতের পথ দেখিয়েছেন। যদি আপনি শরাব গ্রহণ করতেন, তাহলে আপনার উম্মত অবাধ্য হয়ে যেত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. ৮৩৬ ও ৮৩৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**কয়েকটি প্রশ্নোত্তর**

**প্রশ্ন-১.** যদি প্রশ্ন করা হয়, মিরাজের হাদীসে ৫৪৯ পৃষ্ঠায় বর্ণিত হয়েছে পেয়ালা ছিল তিনটি। তৃতীয়টিতে ছিল মধু। উত্তরে বলব, উভয় হাদীসে কোন বৈপরিত্য নেই।

**প্রশ্ন-২.** কতিপয় নাহববিদ (ব্যাকরণবিদ) লিখেছেন, لو এর জবাবে ل উল্লেখ করা জরুরী। তবে বিশুদ্ধতম মতে লাম উহ্য করাও বৈধ। ভাষা পণ্ডিতদের বাক্যেও এর প্রমাণ মিলে। কুরআনে বর্ণিত আছে- أَنُطْعِمُ مَنْ لَوْ يَشَاءُ اللَّهُ أَطْعَمَهُ (২৩) পারা, রুকূ ২ আরও বলা হয়েছে قَالَ رَبِّ لَوْ شِئْتَ أَهْلَكْتَهُمْ مِنْ قَبْلُ- পারা ৯, রুকূ ৯

**প্রশ্ন-৩.** কিছু রেওয়ায়াত দ্বারা বুঝা যায় যে, এ পেয়ালা সিদরাতুল মুনতাহার পর উপস্থাপন করা হয়।

**উত্তর :** হাফিজ ইবনে হাজার র. বলেন, হতে পারে পেয়ালা দু'বার উপস্থাপন করা হয়েছে। একবার মসজিদে আকসায় নামাযান্তে। দ্বিতীয়বার সিদরাতুল মুনতাহায়। সঠিক চয়ণের অতিরিক্ত তাকিদ এতে উদ্দেশ্য। (আল্লাহই সর্বাধিক জ্ঞানী- যুরকানী ৬ : ৪৮ : সীরাতে মুস্তফা)

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ صَالِحٍ حَدَّثَنَا ابْنُ وَهْبٍ قَالَ أَخْبَرَنِي يُونُسُ عَنِ ابْنِ شِهَابٍ قَالَ أَبُو سَلَمَةَ سَمِعْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ لَمَّا كَذَّبَتْنِي قُرَيْشٌ قُمْتُ فِي الْحِجْرِ فَجَلَّى اللَّهُ لِي بَيْتَ الْمَقْدِسِ فَطَفِقْتُ أُخْبِرُهُمْ عَنْ آيَاتِهِ وَأَنَا أَنْظُرُ إِلَيْهِ زَادَ يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا ابْنُ أَخِي ابْنِ شِهَابٍ عَنْ عَمِّهِ لَمَّا كَذَّبَتْنِي قُرَيْشٌ حِينَ أُسْرِيَ بِي إِلَى بَيْتِ الْمَقْدِسِ نَحْوَهُ قَاصِفًا رِيحٌ تَقْصِفُ كُلَّ شَيْءٍ

২৩৪. আহমদ ইবনে সালিহ র...... জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি, যখন কুরাইশরা (মিরাজের ঘটনা প্রসঙ্গে) আমাকে মিথ্যা প্রতিপন্ন করতে লাগল, তখন আমি (কাবার) মাকামে হিজরে দাঁড়ালাম। আল্লাহ্ তা'আলা বায়তুল মুকাদ্দাসকে আমার সামনে উন্মুক্ত করে দিলেন। আমি তা দেখে দেখে তার সকল চিহ্ন তাদের বলে দিতে লাগলাম। ইয়াকুব ইব্‌নে ইবরাহীম ইব্‌নে শিহাব সূত্রে অতিরিক্ত বর্ণনা করেছেন- "আমাকে বায়তুল মুকাদ্দাসে সফর করানোর বিষয়টি যখন কুরাইশরা মিথ্যা প্রতিপন্ন করতে লাগল। সেই ঘটনার ব্যাপারে যখন আমাকে বায়তুল মুকাদ্দাস পর্যন্ত সফর করানো হয়েছিল --- পরবর্তী অনুরূপ।

قَاصِفًا এমন হাওয়া যা সবকিছু চুরমার করে দেয়।

অর্থাৎ, ইয়াকূব ইবনে ইবরাহীম স্বীয় রেওয়ায়াতে এটুকু অতিরিক্ত বর্ণনা করেছেন- আমাদেরকে ইবনে শিহাবের ভাতিজা বর্ণনা করেছেন। তিনি তার চাচা ইবনে শিহাব থেকে এ হাদীসই বর্ণনা করেছেন। তাতে এটুকু বর্ধিত আছে- যখন আমাকে রাতের বেলায় বাইতুল মুকাদ্দাসের দিকে নিয়ে যাওয়া হয়।

نَحْوَهُ نَحْوَهُ অর্থাৎ, পূর্বোক্ত হাদীসের ন্যায় তথা আহমদ ইবনে সালিহে হাদীসের ন্যায়।

১। আবদান-উপাধি। পূর্ণাঙ্গ নাম-আবদুল্লাহ্ ইব্‌নে উসমান।

২। হিজর-বায়তুল্লাহ্ শরীফের মীযাবে রহমতের নিচে যে অংশটি পাথর দিয়ে ঘেরা তাঁকে হিজর বলা হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল সুস্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. ইয়াহইয়া ইবন যুবাইর- তিনি লায়স থেকে ৫৪৮ পষ্ঠায় এবং ইমাম মুসলিম র. 'ঈমানে' বর্ণনা করেছেন।

قُمْتُ فِي الْحِجْرِ : হায়ের নিচে যের এবং জীম সাকিন। হিজর দ্বারা এখানে কা'বা শরীফের হাতীম নামক স্থান উদ্দেশ্য।

আয়াতের দিকে। "আমি তোমাকে অবিচলিত না রাখলে (মা'সূম না বানালে) তুমি তাদের দিকে প্রায় কিছুটা ঝুঁকে পড়তে; (এবং) তাহলে (যদি এরূপ হত যে, তোমার কিছু ঝোঁক সে দিকে থাকত) অবশ্যই তোমাকে ইহজীবনে দ্বিগুণ ও পরজীবনে দ্বিগুণ শাস্তি আস্বাদন করাতাম; তখন আমার বিরুদ্ধে তোমার জন্য কোন সাহায্যকারী পেতে না।" ১৭:৭৪-৭৫

তিনি বলেন, আয়াতে কারীমায় ضِعْفَ الْحَيَاةِ এর অর্থ হল, জিন্দেগীর আযাব। আর ضِعْفَ الْمَمَاتِ এর অর্থ হল, মৃত্যুর আযাব।

**ব্যাখ্যা :** আল্লামা কাস্তাল্লানী র. বলেন, বাক্যটি মূলত ছিল عذابا ضعفا في الحيوة وعذابا ضعفا في الممات অর্থ দ্বিগুন। অতঃপর মওসূফ উহ্য করে সিফাতকে তার স্থলাভিষিক্ত করা হয়েছে। এরপর মওসূফকে সিফাতের দিকে ইযাফত করা হয়েছে। তাই বলা হয়েছে ضِعْفَ الْحَيَاةِ وَضِعْفَ الْمَمَاتِ যেমন যদি বলা হয়– لاذقناك اليم الحيوة واليم الممات

ولولا ان ثبتناك لقد الخ-আয়াতে সুস্পষ্ট বিবরণ রয়েছে যে,শক্তিশালী কারণ থাকা সত্ত্বেও রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের কথায় সাড়া দেয়ার জন্য মনস্থ করেননি। এতে তাঁর উম্মতকেও ভীতিপ্রদর্শণ করা হয়েছে যেন কোন মুসলিম কোন মুশরিকের দিকে ঝুঁকে না পড়ে। ভাল করে বুঝে নিন ও আমল করুন।-কাসতাল্লানী

মোটকথা : ضِعْفَ الْحَيَاةِ মূল ইবারত হবে عذابا ضعفا في الحيوة মওসূফ বিলুপ্ত করে ضعفا সিফাতকে তার স্থলাভিষিক্ত করা হয়েছে। এরপর এটিকে ইযাফত করে দেয়া হয়েছে মওসূফের ইযাফতের ন্যায়।

خِلَافَكَ وَخَلْفَكَ سَوَاءٌ : ইঙ্গিত হল, وَإِذًا لَا يَلْبَثُونَ خِلَافَكَ إِلَّا قَلِيلًا আয়াতের দিকে। "তাহলে তোমার পর তারাও সেখানে অল্পকাল টিকে থাকত (বাস্তব অনুরূপই হয়েছে। হিজরতের এক বছর পর বদরযুদ্ধে তারা ধ্বংস হয়েছে)।" ১৭:৭৬

তিনি বলেন আয়াতে خِلَافَكَ ও خلفك উভয়টি সমান। অর্থাৎ, উভয় কিরাআত রয়েছে এবং উভয়টি সমার্থক।

وَنَأَى تَبَاعَدَ : ইঙ্গিত হল, وَإِذَا أَنْعَمْنَا عَلَى الْإِنْسَانِ أَعْرَضَ وَنَأَى بِجَانِبِهِ আয়াতের দিকে। "আমি যখন মানুষের (কাফেরের) প্রতি অনুগ্রহ করি; তখন (আমার ও আমার বিধিবিধান থেকে) সে মুখ ফিরিয়ে নেয় ও দূরে সরে যায়।" ১৭:৮৩

তিনি বলেন আয়াতে نَأَى এর অর্থ হল, দূরীভূত হয়েছে। কিন্তু আয়াতে যেহেতু শব্দটি باء দ্বারা মুতাআদ্দী সেহেতু তার অনুবাদ হবে, সে তার পার্শ্ব দূরে সরিয়েছে, পার্শ্ব ফিরিয়ে নিয়েছে।

شَاكِلَته نَاحِيَته وَهِيَ مِنْ شَكْله : ইঙ্গিত হল, قُلْ كُلٌّ يَعْمَلُ عَلَى شَاكِلَته আয়াতে দিকে। "বল, (কাফের হোক বা মুমিন, সৎ হোক বা অসৎ) প্রত্যেকেই নিজ পদ্ধতি বা প্রকৃতি অনুযায়ী কাজ করে থাকে।" ১৭:৮৪

তিনি বলেন, আয়াতে شَاكِلَته মানে রাস্তা, তরীকা, পদ্ধতি। এটি شَكْلٌ থেকে গৃহীত। যার অর্থ হল, ইচ্ছা করা। নযীর, উদাহরণ। شَاكِلَته এর এক তাফসীর করা হয়েছে মাযহাব। যা তার অনুরূপ হেদায়াত ও গোমরাহীতে। এ তাফসীরের সমর্থন এর দ্বারাও হয় যে, পরবর্তীতে ইরশাদে ইলাহি রয়েছে- فَرَبُّكُمْ أَعْلَمُ بِمَنْ هُوَ أَهْدَى سَبِيلًا "আপনার রব সম্যক অবগত আছেন চলার পথে কে সর্বাপেক্ষা নির্ভুল।" ১৭:৮৪

সারকথা হল, প্রতিটি মানুষের পরিবেশের দিকে লক্ষ করলে একটি স্বভাব ও দ্বিতীয় প্রকৃতি হয়ে যায়। সে তার অধীনস্ত থাকে। এতো মানুষকে সতর্ক করা হয়েছে, যেন খারাপ পরিবেশ ও মন্দ সংসর্গ থেকে পরহেয করে।

صَرَّفْنَا وَجَّهْنَا : ইঙ্গিত হল, وَلَقَدْ صَرَّفْنَا لِلنَّاسِ فِي هَذَا الْقُرْآنِ مِنْ كُلِّ مَثَلٍ আয়াতের দিকে। "অবশ্যই আমি (বুঝানোর উদ্দেশ্যে) মানুষের জন্য এ কুরআনে বিভিন্ন উপমা বিশদভাবে বর্ণনা করেছি।" ১৭:৮৯

তিনি বলেন, আয়াতে صَرَّفْنَا অর্থ হল, আমি সামনে এনেছি, বিশদ বিবরণ দিয়েছি।

قَبِيلًا مُعَايَنَةً وَمُقَابَلَةً وَقِيلَ الْقَابِلَةُ لِأَنَّهَا مُقَابِلَتُهَا وَتَقْبَلُ وَلَدَهَا : ইঙ্গিত হল, أَوْ تَأْتِيَ بِاللَّهِ وَالْمَلَائِكَةِ قَبِيلًا আয়াতের দিকে। "অথবা আল্লাহ ও ফেরেশতাগণকে আমাদের সামনে উপস্থিত করবে (যাতে আমরা প্রকাশ্যে দেখতে পারি)।" ১৭:৯২

তিনি বলেন, আয়াতে قَبِيلًا এর অর্থ চোখের সামনাসামনি। এটা আবু উবায়দা র. এর তাফসীর। আর কেউ কেউ বলেছেন, এ থেকেই গৃহীত قابلة। অর্থাৎ, দাঈ। কারণ, সন্তান জন্মদানের সময় দাঈমা জননীর সামনে থাকে এবং বাচ্চার দাঈর কাজ করে, প্রসব সামাল দেয়।

إِذًا لَأَمْسَكْتُمْ خَشْيَةَ الْإِنْفَاقِ وَكَانَ الْإِنْسَانُ قَتُورًا ,ইঙ্গিত হল : خَشْيَةَ الْإِنْفَاقِ أَنْفَقَ الرَّجُلُ أَمْلَقَ وَنَفِقَ الشَّيْءُ ذَهَبَ আয়াতের দিকে। "(যদি তোমরা আমার প্রতিপালকের দয়ার ভাণ্ডারের অধিকারী হতে) তবুও তোমরা ব্যয় হয়ে যাবে এই আশংকায় তা ধরে রাখতে; (কাউকে কখনো দিতে না; অথচ এ জিনিস কাউকে দিলে কমে না) মানুষ তো অতিশয় কৃপণ।" ১৭:১০০

তিনি বলেন, আয়াতে خَشْيَةَ الْإِنْفَاقِ এর অর্থ হল, কপর্দকহীনতা ও দারিদ্রের ভয়ে। বলা হয়, أنفق الرجل যখন সে কপর্দকহীন হয়ে যায় এবং বলা হয়, نفق الشيئ যখন কোন জিনিস ক্ষতম হয়ে যায়।

قَتُورًا مُقَتِّرًا : ইঙ্গিত হল, উপরোক্ত আয়াতের দিকে।

তিনি বলেন, قتور শব্দটি صفت مشبهة এর সীগা। অর্থ ইসমে ফায়েলের। অর্থাৎ, বখীল, কৃপণ। এটি আবু উবায়দার উক্তি। قَتَرَ من باب نصر و قَتَّرَ من تقتير খোরপোষে কম দেয়া, ত্রুটি করা, কার্পণ্য প্রদর্শন করা।

يَخِرُّونَ لِلْأَذْقَانِ سُجَّدًا ,ইঙ্গিত হল : لِلْأَذْقَانِ مُجْتَمَعُ اللَّحْيَيْنِ وَالْوَاحِدُ ذَقَنٌ আয়াতের দিকে। "তখন তারা সিজদায় লুটিয়ে পড়ে।" ১৭:১০৭

তিনি বলেন, أَذْقَان শব্দের অর্থ হল, চোয়ালদ্বয়ের মিলনস্থল। একবচন হল ذَقَنٌ যাল-এর উপর যবর, কাফ এর উপর যবর। অর্থ হল চোয়াল। مُجْتَمَعُ اللَّحْيَيْنِ : ইসমে মাকান। প্রথম মীমের উপর পেশ, দ্বিতীয় মীমের উপর যবর। অর্থাৎ, চোয়াল দ্বয়ের মিলনস্থল। আবার কোন কোন সময় لَحْيَيْنِ এর লামের কখনো যের দেয়া হয়। অর্থ সে হাড্ডি যার উপর দাঁতগুলো অবস্থিত।-কাস্তাল্লানী।

فَإِنَّ جَهَنَّمَ جَزَاؤُكُمْ جَزَاءً مَوْفُورًا ,ইঙ্গিত হল : وَقَالَ مُجَاهِدٌ مَوْفُورًا وَافِرًا আয়াতের দিকে। "তোমাদের সকলের পূর্ণশাস্তি জাহান্নামই।" ১৭:৬৩

তিনি বলেন, মুজাহিদ র. বলেছেন, আয়াতে مَوْفُورًا ইসমে মাফউল। মানে ইসমে ফায়েল। উদ্দেশ্য হল, যেমনিভাবে ইসমে ফায়েল ইসমে মাফউলের অর্থে ব্যবহৃত হয়। যেমন, فِي عِيشَةٍ رَاضِيَةٍ। ঠিক তেমনি ইসমে মাফউল ইসমে ফায়েলের অর্থে ব্যবহৃত হয়।

ثُمَّ لَا تَجِدُوا لَكُمْ عَلَيْنَا بِهِ تَبِيعًا ,ইঙ্গিত হল : تَبِيعًا ثَائِرًا وَقَالَ ابْنُ عَبَّاسٍ نَصِيرًا আয়াতে কারীমার দিকে। "অতঃপর তোমরা এ বিষয়ে আমার বিরুদ্ধে কোন সাহায্যকারী পাবে না (যে আমার কাছ থেকে তোমাদের বদলা নিতে পারে)।" ১৭:৬৯

তিনি বলেন, এ আয়াতে تَبِيعًا এর অর্থ হল, ثَائِرٌ। প্রতিশোধ গ্রহীতা। ثَائِرٌ من باب فتح এর অর্থ হয়, খুঁনের বদলা নেয়া। খুঁন দাবী করা। যেসব ব্যক্তি বদলা কামনা করে তাকে تبيع এবং تابع বলা হয়। কিছু ভাবনাকারী। এ তাফসীরও মুজাহিদ থেকে বর্ণিত এবং হযরত ইবনে আব্বাস রা. বলেছেন تبيعا মানে نصيرا। এমতাবস্থায় তার অর্থ হবে তোমরা কোন সাহায্যকারী পাবে না।

كُلَّمَا خَبَتْ زِدْنَاهُمْ سَعِيرًا ,ইঙ্গিত হল : خَبَتْ طَفِئَتْ আয়াতের দিকে। "অর্থাৎ সে জাহান্নামের অগ্নি যখন একটু স্তিমিত হয়ে উঠবে আমি তখনই তাদের জন্য অগ্নিশিখা বৃদ্ধি করব।" ১৭:৯৭

তিনি বলেন, আয়াতে خَبَتْ অর্থ হল, স্তিমিত হয়ে পড়বে। من سمع আগুন নিভে যাওয়া, স্তিমিত হয়ে পড়া।

তিনি বলেন, আয়াতে خَبَتْ অর্থ طفئت। তথা আগুন স্তিমিত হয়ে যায়।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَا تُبَذِّرْ لَا تُنْفِقْ فِي الْبَاطِلِ : ইঙ্গিত হল, وَلَا تُبَذِّرْ تَبْذِيرًا আয়াতের দিকে। "আর সম্পদকে অযথা বেমওকা উড়িয়ো না।" ১৭:২৬

তিনি বলেন, হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, لَا تُبَذِّرْ এর অর্থ হল, অনর্থক স্থানে নাজায়েয কাজে সম্পদ ব্যয় করো না।

ابْتِغَاءَ رَحْمَةٍ: ইঙ্গিত হল, وَإِمَّا تُعْرِضَنَّ عَنْهُمُ ابْتِغَاءَ رَحْمَةٍ مِنْ رَبِّكَ আয়াতের দিকে। "এবং যদি (কোন সময় আপনার কাছে মিসকীন প্রমূখকে দেয়ার মত মাল না থাকে এবং এজন্য) তাদের থেকে আপনার মুখ ফিরাতেই হয়, যখন আপনার প্রতিপালকের নিকট থেকে অনুগ্রহ লাভের প্রত্যাশায় (তা না আসা পর্যন্ত থাকতে হয়); তখন তাদের সাথে নম্রভাবে কথা বলুন।" ১৭:২৮

তিনি বলেন, رَحْمَةً মানে রিযিক।

مَثْبُورًا مَلْعُونًا: ইঙ্গিত হল, وَإِنِّي لَأَظُنُّكَ يَا فِرْعَوْنُ مَثْبُورًا আয়াতের দিকে। "আমার ধারণা মতে হে ফিরআউন! তুমি তো অবশ্যই অভিশপ্ত। অর্থাৎ, অপয়া। ১৭:১০২

তিনি বলেন, আয়াতে مثبور অর্থ অভিশপ্ত। এটি ইবনে আব্বাস রা. এর তাফসীর। মুজাহিদ র. বলেন, এর অর্থ হল, ধ্বংসোম্মুখ। যার ধ্বংস আসন্ন। কোন সন্দেহ নেই যে, অভিশপ্ত ব্যক্তির ধ্বংস আসন্ন।

لَا تَقْفُ لَا تَقُلْ : ইঙ্গিত হল, وَلَا تَقْفُ مَا لَيْسَ لَكَ بِهِ عِلْمٌ আয়াতের দিকে। "যে বিষয়ে আপনার জ্ঞান নেই তার অনুসরণ করবেন না (তথা আমল করবেন না)।" ১৭:৩৬

তিনি বলেন, আয়াতে لَا تَقْفُ এর অর্থ হল, যে বিষয়ে তোমার নিশ্চিত জ্ঞান নেই, সে বিষয়ে শুধু আন্দাযে কথা বলো না। মূলত قفا يقفو قفوا من نصر। এর অর্থ হল, পিছনে চলা, পদাঙ্ক অনুসরণ করা, অন্ধ অনুসরণ করা।

فَجَاسُوا تَيَمَّمُوا : ইঙ্গিত হল, فَجَاسُوا خِلَالَ الدِّيَارِ وَكَانَ وَعْدًا مَفْعُولًا আয়াতের দিকে। "তারা ঘরে ঘরে প্রবেশ করে (এবং তোমাদেরকে হত্যা ও কয়েদ করে এবং লুটপাট চালায়) সব কিছু ধ্বংস করে। (আর শাস্তির এই প্রতিশ্রুতি) কার্যকরী হয়েই থাকে।"-১৭:৫

তিনি বলেন, আয়াতে جَاسُوا অর্থ তারা ইচ্ছা করেছে। উদ্দেশ্য হল, বুখতে নাস্‌সার। বনী-ইসরাঈলকে হত্যা করার ও তাদের মধ্যে লুটপাট চালাবার জন্য মনস্থ করেছে।

يُزْجِي الْفُلْكَ يُجْرِي الْفُلْكَ : ইঙ্গিত হল, رَبُّكُمُ الَّذِي يُزْجِي لَكُمُ الْفُلْكَ فِي الْبَحْرِ আয়াতের দিকে। "তোমাদের প্রতিপালক (নেয়ামতদাতা) তিনিই যিনি তোমাদের (উপকারার্থে) সমুদ্রে নৌযান পরিচালিত করেন।"-১৭:৬৬

তিনি বলেন, আয়াতে يُزْجِي من إجزاء মানে পরিচালিত করা, চালানো।

يَخِرُّونَ لِلْأَذْقَانِ لِلْوُجُوهِ : ইঙ্গিত হল, وَيَخِرُّونَ لِلْأَذْقَانِ يَبْكُونَ আয়াতের দিকে। "তারা কাঁদতে কাঁদতে ভূমিতে লুটিয়ে পড়ে।"-১৭:১০৯

তিনি বলেন, এর দ্বারা উদ্দেশ্য হল, চেহারার উপর (সেজদায়) পড়ে যায়।

## بَاب قَوْلِهِ وَإِذَا أَرَدْنَا أَنْ نُهْلِكَ قَرْيَةً أَمَرْنَا مُتْرَفِيهَا الْآيَةَ

**২৪৪২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আমি যখন কোন জনপদ ধ্বংস করতে চাই, তখন (রাসূল মারফত) তার সমৃদ্ধশালী (জনপদের) ব্যক্তিদেরকে (নেতৃস্থানীয় লোকদেরকে ঈমান ও আনুগত্যের) আদেশ করি।"

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ أَخْبَرَنَا مَنْصُورٌ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ كُنَّا نَقُولُ لِلْحَيِّ إِذَا كَثُرُوا فِي الْجَاهِلِيَّةِ أَمِرَ بَنُو فُلَانٍ

২৩৫. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র....... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, জাহিলিয়াতের যুগে কোন গোত্রের লোকসংখ্যা বৃদ্ধি পেলে আমরা বলতাম–أَمِرَ بَنُو فُلَانٍ -অমুক গোত্রের সংখ্যা অনেক বৃদ্ধি পেয়েছে।

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ وَقَالَ أَمَرَ

হুমায়দী (আবদুল্লাহ ইবনে যুবায়র হুমায়দী) সুফিয়ান থেকে বর্ণনা করে বলেন, أَمَرَ (মীমে যের)।

(অর্থাৎ, তাঁর সনদে) বলেছেন امر উদ্দেশ্য এই যে, ইমাম বুখারী র.-এর উস্তাদ আলী ইবনে আবদুল্লাহ মাদীনী امـــر মীমের নিচে যের দিয়ে পড়েছেন। আর অন্য শায়খ হুমায়দী র. বর্ণনা করেছেন মীমের উপর যবর দিয়ে امر।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল أَمــرَ শব্দে। কারণ এ শব্দটিতে মীমে যবর যের উভয়টি হতে পারে। মাযীর (অতীতকালবোধক) এশব্দটিকে কিভাবে পড়লে কি অর্থ হবে তাও পূর্বে বর্ণিত হয়েছে।-উমদা

মোটকথা, امرنـــا مترفيهـــا আয়াতে কারীমায় বিভিন্ন ধরনের কিরাআত আছে। সংখ্যাগরিষ্ঠের কিরাআত মীমের উপর যবর। এমতাবস্থায় امر يامر مـــن ن হবে। অর্থ : হুকুম দেয়া। এর অনুকূলেই অনুবাদ করা হয়েছে। দ্বিতীয় কিরাআত امرنـ মীমে যের। এমতাবস্থায় باب سمـــع থেকে । অর্থ হবে 'অনেক হওয়া'। এই কিরাআত হযরত ইবনে আব্বাস রা.-এর। এ কিরাআতে অর্থ হবে "যখন আমি কোন জনপদ ধ্বংস করতে চাই তখন স্বাচ্ছন্দে জীবনযাপনের মতো নেতার সংখ্যা বৃদ্ধি করে দেই। চতুর্থ আরেকটি কিরাআত রয়েছে امّرنـــا মীমে তাশদীদ। এমতাবস্থায় অর্থ হবে "আমি সেখানে আয়েশী লোকদের শাসক বানিয়ে দেই।"

## بَاب ذُرِّيَّةَ مَنْ حَمَلْنَا مَعَ نُوحٍ إِنَّهُ كَانَ عَبْدًا شَكُورًا

**২৪৪২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যাদেরকে আমি নূহের সাথে নৌকায় আরোহণ করিয়েছিলাম, এরা হচ্ছে তাদের বংশধর। সে ছিল পরম কৃতজ্ঞ বান্দা।"

**ব্যাখ্যা :** ذُرِّيَّةَ নসব পড়া হবে اختصاص এর ভিত্তিতে অথবা وكيلا থেকে বদল হিসাবে। ইবারত হবে لاتتخذوا من دوني وكيلا ذرية من حملنا مع نوح আরেক কিরাআত হল পেশ সহকারে। لاتتخذوا এর ওয়াও থেকে হাল হিসাবে। যাইদ ইবনে সাবেত রা. ذِرِّيَّـــةَ যালে যের পড়েন। তাঁর থেকে বর্ণিত, তিনি তাফসীর করেছেন 'সন্তানের সন্তান' দ্বারা।-উমদাতুল কারী

إِنَّهُ كَانَ عَبْدًا شَكُورًا : মুফাসসিরগণ বলেন, হযরত নূহ আ. যখন কোন কাপড় পরিধান করতেন অথবা খাবার খেতেন কিংবা পান করতেন তখন তিনি আলহামদুলিল্লাহ বলতেন। তাই তাকে عَبْدًا شَكُورًا - পরম কৃতজ্ঞ বান্দা বলে অভিহিত করা হয়েছে।-উমদা

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ مُقَاتِلٍ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ أَخْبَرَنَا أَبُو حَيَّانَ التَّيْمِيُّ عَنْ أَبِي زُرْعَةَ بْنِ عَمْرِو بْنِ جَرِيرٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أُتِيَ بِلَحْمٍ فَرُفِعَ إِلَيْهِ الذِّرَاعُ وَكَانَتْ تُعْجِبُهُ فَنَهَسَ مِنْهَا نَهْسَةً ثُمَّ قَالَ أَنَا سَيِّدُ النَّاسِ يَوْمَ الْقِيَامَةِ وَهَلْ تَدْرُونَ مِمَّ ذَلِكَ يَجْمَعُ اللَّهُ النَّاسَ الْأَوَّلِينَ وَالْآخِرِينَ فِي صَعِيدٍ وَاحِدٍ يُسْمِعُهُمْ الدَّاعِي وَيَنْفُذُهُمْ الْبَصَرُ وَتَدْنُو الشَّمْسُ فَيَبْلُغُ النَّاسَ مِنْ الْغَمِّ وَالْكَرْبِ مَا لَا يُطِيقُونَ وَلَا يَحْتَمِلُونَ فَيَقُولُ النَّاسُ أَلَا تَرَوْنَ مَا قَدْ بَلَغَكُمْ أَلَا تَنْظُرُونَ مَنْ يَشْفَعُ لَكُمْ إِلَى رَبِّكُمْ فَيَقُولُ بَعْضُ النَّاسِ لِبَعْضٍ عَلَيْكُمْ بِآدَمَ فَيَأْتُونَ آدَمَ عَلَيْهِ السَّلَام فَيَقُولُونَ لَهُ أَنْتَ أَبُو الْبَشَرِ خَلَقَكَ اللَّهُ بِيَدِهِ وَنَفَخَ فِيكَ مِنْ رُوحِهِ وَأَمَرَ الْمَلَائِكَةَ فَسَجَدُوا لَكَ اشْفَعْ لَنَا إِلَى رَبِّكَ أَلَا تَرَى إِلَى مَا نَحْنُ فِيهِ أَلَا تَرَى إِلَى مَا قَدْ بَلَغَ فَيَقُولُ آدَمُ إِنَّ رَبِّي قَدْ غَضِبَ الْيَوْمَ غَضَبًا لَمْ يَغْضَبْ قَبْلَهُ مِثْلَهُ وَلَنْ يَغْضَبَ بَعْدَهُ مِثْلَهُ وَإِنَّهُ قَدْ نَهَانِي عَنْ الشَّجَرَةِ فَعَصَيْتُهُ نَفْسِي نَفْسِي نَفْسِي اذْهَبُوا إِلَى غَيْرِي اذْهَبُوا إِلَى نُوحٍ

فَيَأْتُونَ نُوحًا فَيَقُولُونَ يَا نُوحُ إِنَّكَ أَنْتَ أَوَّلُ الرُّسُلِ إِلَى أَهْلِ الْأَرْضِ وَقَدْ سَمَّاكَ اللَّهُ عَبْدًا شَكُورًا اشْفَعْ لَنَا إِلَى رَبِّكَ أَلَا تَرَى إِلَى مَا نَحْنُ فِيهِ فَيَقُولُ إِنَّ رَبِّي عَزَّ وَجَلَّ قَدْ غَضِبَ الْيَوْمَ غَضَبًا لَمْ يَغْضَبْ قَبْلَهُ مِثْلَهُ وَلَنْ يَغْضَبَ بَعْدَهُ مِثْلَهُ وَإِنَّهُ قَدْ كَانَتْ لِي دَعْوَةٌ دَعَوْتُهَا عَلَى قَوْمِي نَفْسِي نَفْسِي نَفْسِي اذْهَبُوا إِلَى غَيْرِي اذْهَبُوا إِلَى إِبْرَاهِيمَ فَيَأْتُونَ إِبْرَاهِيمَ فَيَقُولُونَ يَا إِبْرَاهِيمُ أَنْتَ نَبِيُّ اللَّهِ وَخَلِيلُهُ مِنْ أَهْلِ الْأَرْضِ اشْفَعْ لَنَا إِلَى رَبِّكَ أَلَا تَرَى إِلَى مَا نَحْنُ فِيهِ فَيَقُولُ لَهُمْ إِنَّ رَبِّي قَدْ غَضِبَ الْيَوْمَ غَضَبًا لَمْ يَغْضَبْ قَبْلَهُ مِثْلَهُ وَلَنْ يَغْضَبَ بَعْدَهُ مِثْلَهُ وَإِنِّي قَدْ كُنْتُ كَذَبْتُ ثَلَاثَ كَذِبَاتٍ فَذَكَرَهُنَّ أَبُو حَيَّانَ فِي الْحَدِيثِ نَفْسِي نَفْسِي نَفْسِي اذْهَبُوا إِلَى غَيْرِي اذْهَبُوا إِلَى مُوسَى فَيَأْتُونَ مُوسَى فَيَقُولُونَ يَا مُوسَى أَنْتَ رَسُولُ اللَّهِ فَضَّلَكَ اللَّهُ بِرِسَالَتِهِ وَبِكَلَامِهِ عَلَى النَّاسِ اشْفَعْ لَنَا إِلَى رَبِّكَ أَلَا تَرَى إِلَى مَا نَحْنُ فِيهِ فَيَقُولُ إِنَّ رَبِّي قَدْ غَضِبَ الْيَوْمَ غَضَبًا لَمْ يَغْضَبْ قَبْلَهُ مِثْلَهُ وَلَنْ يَغْضَبَ بَعْدَهُ مِثْلَهُ وَإِنِّي قَدْ قَتَلْتُ نَفْسًا لَمْ أُومَرْ بِقَتْلِهَا نَفْسِي نَفْسِي نَفْسِي اذْهَبُوا إِلَى غَيْرِي اذْهَبُوا إِلَى عِيسَى ابْنِ مَرْيَمَ فَيَأْتُونَ عِيسَى فَيَقُولُونَ يَا عِيسَى أَنْتَ رَسُولُ اللَّهِ وَكَلِمَتُهُ أَلْقَاهَا إِلَى مَرْيَمَ وَرُوحٌ مِنْهُ وَكَلَّمْتَ النَّاسَ فِي الْمَهْدِ صَبِيًّا اشْفَعْ لَنَا إِلَى رَبِّكَ أَلَا تَرَى إِلَى مَا نَحْنُ فِيهِ فَيَقُولُ عِيسَى إِنَّ رَبِّي قَدْ غَضِبَ الْيَوْمَ غَضَبًا لَمْ يَغْضَبْ قَبْلَهُ مِثْلَهُ قَطُّ وَلَنْ يَغْضَبَ بَعْدَهُ مِثْلَهُ وَلَمْ يَذْكُرْ ذَنْبًا نَفْسِي نَفْسِي نَفْسِي اذْهَبُوا إِلَى غَيْرِي اذْهَبُوا إِلَى مُحَمَّدٍ فَيَأْتُونَ مُحَمَّدًا فَيَقُولُونَ يَا مُحَمَّدُ أَنْتَ رَسُولُ اللَّهِ وَخَاتَمُ الْأَنْبِيَاءِ وَقَدْ غَفَرَ اللَّهُ لَكَ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِكَ وَمَا تَأَخَّرَ اشْفَعْ لَنَا إِلَى رَبِّكَ أَلَا تَرَى إِلَى مَا نَحْنُ فِيهِ فَأَنْطَلِقُ فَآتِي تَحْتَ الْعَرْشِ فَأَقَعُ سَاجِدًا لِرَبِّي عَزَّ وَجَلَّ ثُمَّ يَفْتَحُ اللَّهُ عَلَيَّ مِنْ مَحَامِدِهِ وَحُسْنِ الثَّنَاءِ عَلَيْهِ شَيْئًا لَمْ يَفْتَحْهُ عَلَى أَحَدٍ قَبْلِي ثُمَّ يُقَالُ يَا مُحَمَّدُ ارْفَعْ رَأْسَكَ سَلْ تُعْطَهْ وَاشْفَعْ تُشَفَّعْ فَأَرْفَعُ رَأْسِي فَأَقُولُ أُمَّتِي يَا رَبِّ أُمَّتِي يَا رَبِّ فَيُقَالُ يَا مُحَمَّدُ أَدْخِلْ مِنْ أُمَّتِكَ مَنْ لَا حِسَابَ عَلَيْهِمْ مِنَ الْبَابِ الْأَيْمَنِ مِنْ أَبْوَابِ الْجَنَّةِ وَهُمْ شُرَكَاءُ النَّاسِ فِيمَا سِوَى ذَلِكَ مِنَ الْأَبْوَابِ ثُمَّ قَالَ وَالَّذِي نَفْسِي بِيَدِهِ إِنَّ مَا بَيْنَ الْمِصْرَاعَيْنِ مِنْ مَصَارِيعِ الْجَنَّةِ كَمَا بَيْنَ مَكَّةَ وَحِمْيَرَ أَوْ كَمَا بَيْنَ مَكَّةَ وَبُصْرَى

২৩৬. মুহাম্মদ ইব্‌নে মুকাতিল র............ আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, একদা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সামনে গোশ্‌ত আনা হল এবং তাঁকে সামনের উরু পরিবেশন করা হল। তিনি এটা পছন্দ করতেন। তিনি তার থেকে কামড় দিয়ে খেলেন (দাঁতে কেটে খেলেন) । এরপর বললেন, আমি হব কিয়ামতেন দিন মানবকূলের সরদার। তোমাদের কি জানা আছে তা কেন? (অর্থাৎ, আমি যে শীর্ষ মনীষী হবার কথা বলছি–এর কারণ কী?) কিয়ামতের দিন পূর্ববর্তী ও পরবর্তী সকল মানুষ এমন এক ময়দানে সমবেত হবে, (সে ময়দান এরূপ সমতল হবে) যেখানে একজন আহবানকারীর আহ্বান সকলে শুনতে পাবে এবং সকলেই এক সঙ্গে সমবেত হবে, যেখানে একজন আহ্বানকারীর আহ্বান সকলে শুনতে পারে এবং সকলেই এক সঙ্গে দৃষ্টিগোচর হবে। সূর্য নিকটে এসে যাবে। মানুষ এমনি কষ্ট-ক্লেশের সম্মুখীন হবে যা অসহনীয় ও অসহ্যকর হয়ে পড়বে। তখন লোকেরা (বাধ্য হয়ে) বলবে, তোমরা কী বিপদের সম্মুখীন হয়েছ, তাকি কি দেখতে পাচ্ছ না? তোমরা কি এমন কাউকে খুঁজে বের করবে না (তোমরা তালাশ করবে না), যিনি তোমাদের রবের কাছে তোমাদের জন্য সুপারিশকারী হবেন? কেউ কেউ অন্যদের বলবে যে, আদমের কাছে চল।

তখন সকলে তার কাছে এসে তাঁকে বলবে, আপনি আবুল বাশার। আল্লাহ্ তা'আলা আপনাকে স্বীয় (কুদরতী) হাত দ্বারা সৃষ্টি করেছেন, এবং তার রূহ আপনার মধ্যে ফুঁকে দিয়েছেন এবং ফেরেশতাদের (আপনাকে সিজদা করার জন্য) নির্দেশ দিলে তাঁরা আপনাকে সেজদা করেন। আপনি আপনার রবের কাছে আমাদের জন্য সুপারিশ করুন। আপনি কি দেখছেন না যে, আমরা কিসের মধ্যে আছি? আপনি কি দেখছেন না যে আমরা কি অবস্থায় পৌঁছেছি (যে, ক্ষুত-পিপাসায় কাতর এবং আপাদ মস্তক ঘর্মাক্ত) ? তখন আদম আ. বলবেন, আজ আমার রব এত রাগান্বিত হয়েছেন যার আগেও

কোনদিন এরূপ রাগান্বিত হননি আর পরেরও এরূপ রাগান্বিত হবেন না (ক্রুদ্ধ অবস্থায় আছেন)। তিনি আমাকে একটি বৃক্ষের ( ফল খেতে) কাছে যেতে নিষেধ করেছিলেন, কিন্তু আমি অমান্য করেছি, নফসী, নফসী, নফসী, (অর্থাৎ, আমি আমার নিজের চিন্তায় বিভোর-আমি নিজেই সুপারিশপ্রার্থী) তোমরা অন্যের কাছে যাও, তোমরা নূহ্ আ. -এর কাছে যাও।

তখন সকলে নূহ্ আ.-এর কাছে এসে বলবে, হে নূহ্ আ.! নিশ্চয়ই আপনি পৃথিবীর মানুষের প্রতি প্রথম রাসূল। আর আল্লাহ্ তা'আলা আপনাকে পরম কৃতজ্ঞ বান্দা হিসাবে অভিহিত করেছেন। (সূরা বনী ইসরাঈলে কৃতজ্ঞ বান্দা উপাধি দেয়া হয়েছে)।

সুতরাং আপনি আপনার রবের কাছে আমাদের জন্য সুপারিশ করুন। আপনি কি দেখছেন না যে, আমরা কিসের মধ্যে আছি? তিনি বলবেন, আমার রব আজ এত ভীষণ রাগান্বিত যে, পূর্বের এরূপ রাগান্বিত হননি আর পরে কখনো এরূপ রাগান্বিত হবেন না। আমার একটি গ্রহণীয় দোয়া ছিল, যা আমি আমার কওমের ব্যাপারে করে ফেলেছি, (অর্থাৎ, رَبِّ لَا تَذَرْ عَلَى الْأَرْضِ مِنَ الْكَافِرِينَ دَيَّارًا (٢٦) যার ফলে হাতে গোনা কয়েকজন ছাড়া সবাই ধ্বংস হয়ে গেছে। আমার উচিত ছিল আল্লাহর মর্জির উপর ছেড়ে দেয়া। এখন) নফসী, নফসী। তোমরা অন্যের কাছে যাও, যাও তোমরা ইবরাহীম আ. -এর কাছে।

তখন তারা ইবরাহীম আ. -এর কাছে এসে বলবে, হে ইবরাহীম আ. ! আপনি আল্লাহর নবী এবং পৃথিবীর মানুষের মধ্যে আপনি আল্লাহর বন্ধু (অর্থাৎ, তাঁর যুগের পৃথিবীবাসীর মধ্যে মনোনীত আল্লাহর অন্তরঙ্গ বন্ধু) । আপনি আপনার রবের কাছে যান, আমাদের জন্য সুপারিশ করুন। আপনি কি দেখতে পাচ্ছেন না, আমরা কিসের মধ্যে আছি? তিনি তাদের বলবেন, আমার রব আজ ভীষণ রাগান্বিত, যার আগেও কোন দিন এরূপ রাগান্বিত হননি, আর পরেও কোনদিন এরূপ রাগানিস্বত হবেন না। আর (আমি দুনিয়াতে একটি অপরাধ করেছিলাম) আমি তো তিনটি মিথ্যা বলে ফেলেছিলাম। আবু হাইয়ান (বর্ণনাকারী) তাঁর বর্ণনায় এগুলোর উল্লেখ করেছেন–(এখন) নফসী, নফসী, তোমরা অন্যের কাছে যাও-যাও মূসার কাছে।

তারা মূসার কাছে এসে বলবে, হে মূসা আ.! আপনি আল্লাহর রাসূল। আল্লাহ্ আপনাকে রিসালাতের সম্মান দান করেন। এবং আপনার সাথে কথা বলে সমগ্র মানব জাতির উপর মর্যাদা দান করেছেন। আপনি আপনার রবের কাছে আমাদের জন্য সুপারিশ করুন। আপনি কি দেখতে পাচ্ছেন না, আমরা কিসের মধ্যে আছি? তিনি বললেন, আজ আমার রব ভীষণ রাগান্বিত আছেন, এরূপ রাগান্বিত পূর্বে হননি এবং পরেও এরূপ রাগান্বিত হবেন না। আর আমি তো এক ব্যক্তিকে হত্যা করে ফেলেছিলাম, যাকে হত্যা করার জন্য আমাকে নির্দেশ দেয়া হয়নি। এখন নফসী, নফসী। তোমরা অন্যের কাছে যাও-যাও ঈসা আ. -এর কাছে।

তখন তারা ঈসা আ. -এর কাছে এসে বলবে, হে ঈসা আ. ! আপনি আল্লাহর রাসূল এবং কালিমা , যা তিনি মরিয়ম আ. উপর প্রক্ষিপ্ত করেছিলেন। আপনি 'রূহ' আপনি দোলনায় থেকে মানুষের সাথে (অলৌকিকভাবে) কথা বলেছেন। আজ আপনি আমাদের জন্য সুপারিশ করুন। আপনি কি দেখছেন না, আমরা কিসের মধ্যে আছি? তখন ঈসা আ. - বলবেন, আজ আমার রব এত রাগান্বিত যে, এর পূর্বে এরূপ রাগান্বিত হননি এবং এর পরেও এরূপ রাগান্বিত হবেন না। তিনি (বর্ণনাকারী) ঈসা আ.-এর কোন গুনাহর কথা বলবেন না। (যেরূপ অন্যান্য নবীর পদস্খলনগুলো বর্ণনা করেছেন। কিন্তু নাসাঈর একটি রেওয়ায়াতে আছে– হযরত ঈসা আ. বলবেন, আল্লাহ ছাড়া আমাকে উপাস্য ঠাওরানো হয়েছে। লোকজন আমাকে আল্লাহর পুত্র বলেছে। এজন্য আমি নিজেই আশংকা করছি) নফসী, নফসী, তোমরা অন্য কার কাছে যাও–যাও মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে।

তারা মুহাম্মদ রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আসবে। তারা মুহাম্মদ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে বলবে, ইয়া মুহাম্মদ! আপনি আল্লাহর রাসূল এবং শেষ নবী। আল্লাহ্ তা'আলা

আপনার আগের, ও পরের সকল গুনাহ্ মাফ করে দিয়েছেন। আপনি আমাদের জন্য আপনার রবের কাছে সুপারিশ করুন। আপনি কি দেখছেন না, আমরা কিসের মধ্যে আছি? তখন আমি আরশের নিচে এসে আমার রবের সামনে সেজদা দিয়ে পড়ব। তারপর আল্লাহ্ তা'আলা তাঁর প্রশংসা ও গুণগানের এমন সুন্দর পদ্ধতি আমার সামনে খুলে দিবেন. যা এর পূর্বে অন্য কারও জন্য খোলেননি (শিখিয়ে দিবেন)। এরপর বলা হবে, হে মুহাম্মদ! তোমার মাথা উঠাও। তুমি যা চাও, তোমাকে দেয়া হবে। তুমি সুপারিশ কর, তোমার সুপারিশ কবুল করা হবে। এরপর আমি আমার মাথা উঠিয়ে বলব, হে আমার রব! আমার উম্মত। হে আমার রব! আমার উম্মত্। তখন বলা হবে, হে মুহাম্মদ! তোমার উম্মতের মধ্যে যাদের কোন হিসাব-নিকাশ হবে না, তাদেরকে জান্নাতের দরজাসমূহের ডান পার্শ্বের দরজা দিয়ে প্রবেশ করিয়ে দাও। এ দরজা ছাড়া অন্যদের সাথে অন্য দরজায় তাদের প্রবেশের অধিকার থাকবে (অর্থাৎ, তাদের এখতিয়ার আছে যে দরজা দিয়ে ইচ্ছা প্রবেশ করতে পারবে)। তারপর তিনি বলবেন, যার হাতে আমার প্রাণ, সে সত্তার শপথ! বেহেশতের এক দরজার দুই পার্শ্বে মধ্যবর্তী (অর্থাৎ, জান্নাতের ফটকের দুপাল্লা বা দুকপাটের মধ্যকার) প্রশস্ততা যেমন মক্কা হিময়ারের মধ্যবর্তী দূরত্ব, অথবা মক্কা ও বুসরার মাঝখানের দূরত্ব।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল عَبْدًا شَكُورًا শব্দে। হাদীসটি কিতাবুল আম্বিয়ার ৪৭০ পৃষ্ঠায় সংক্ষেপে এবং কিতাবুত তাফসীরের ৬৮৪ – ৬৮৫ পৃষ্ঠায় এসেছে।

قَالَ أَنَا سَيِّدُ النَّاسِ يَوْمَ الْقِيَامَةِ : এটি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আল্লাহর কাছে তাঁর মর্যাদা সম্পর্কে উম্মতকে অবগত করার জন্য। যেন তারা ঈমান আনয়ন করে। -কাস্তাল্লান্নী

فِي صَعِيدٍ وَاحِدٍ : এতে প্রশ্ন উত্থাপন করা হয় যে, যদি এত বড় ভূপৃষ্ঠ হয়, যা বর্তমান দুনিয়া থেকে শত কোটি গুণ বড় হবে, তাহলে লোকদের পর্যন্ত কোন আওয়াজ বা দৃষ্টি পৌঁছার কথা নয়।

**সমাধান :** সূর্য আমাদের থেকে কোটি কোটি মাইল দূরে অবস্থিত। এমনিভাবে নক্ষত্রগুলো লক্ষ লক্ষ মাইল দূরে কিন্তু আমাদের দৃষ্টিগোচর হয়।

বাকি রইল শ্রবণের বিষয়টি । যদি আহবানকারী কোন ফেরেশতা হন তবে কিসের আপত্তি?

انك انت اول الرسل : এখানে দুটি বিষয় চিন্তনীয় – ১. اول الرسل ২. الي اهل الارض

**সন্দেহের অপনোদন :** হযরত নূহ আ. এর পূর্বেও কতিপয় নবী ছিলেন। যেমন : হযরত আদম আ., হযরত শীস আ. ও হযরত ইদরীস আ.। উক্ত নবীগণের প্রতিও ওহী এসেছিল। তাই হযরত নূহ আ. কে اول الرسل বলা কিভাবে সঠিক হল?

**সমাধান :** হযরত নূহ আ. সর্বপ্রথম রাসূল যেমন উল্লিখিত হাদীসে সুস্পষ্ট বর্ণনা রয়েছে। সুতরাং হযরত নূহ আ. এর পূর্বে নবী ছিলেন, কিন্তু রাসূল ছিলেন না। হযরত নূহ আ. সর্বপ্রথম রাসূল।

**দ্বিতীয় প্রশ্ন :** الي اهل الارض বাক্য থেকে বোঝা যায়, হযরত নূহ আ. এর নবুওয়াত ব্যাপক ছিল।

**সমাধান :** ১. নূহ আ.-এর কালে ভূপৃষ্ঠে শুধু তাঁর সম্প্রদায়ই ছিল , তাই এতে ঘটনাক্রমে ব্যাপকতা হয়েছে ,প্রকৃত ব্যাপকতা নয়। আর নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নবুওয়াত তাওহীদ ও আহকাম সব বিষয়ে সমগ্র বিশ্বজনীন ব্যাপক।

২. হযরত নূহ আ. এর আবির্ভাব যদি সমস্ত লোকের জন্য ব্যাপক মেনে নেয়া হয়, তবুও নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর আবির্ভাব বিশ্বজনীন হওয়ার কোন পার্থক্য সূচিত হয় না। এজন্য নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর আবির্ভাব ব্যাপক স্থান ও কাল উভয় হিসাবে কিয়ামত পর্যন্ত তাওহীদ ও আহকামেও ব্যাপ্ত ছিল। যা অন্য কোন নবীর ছিল না।

৩. আল্লামা আইনী র. এর ব্যাখ্যা হল, তুফান কালে হযরত নূহ আ. এর সাথে শুধু মুমিনগণ ছিলেন। নৌকায় অবস্থানকারী ছাড়া সকলেই ধ্বংস হয়েছে। তুফানের পর যত মুমিন ছিল তারাই ভূপৃষ্ঠে বিচরণ করছিল। কিন্তু কারও সন্তানাদি ছিল না। সন্তানহীন সকলেই দুনিয়া থেকে বিদায় নেয়। শুধু হযরত নূহ আ. এর তিন ছেলে হাম, সাম, ইয়াফিস এদের বংশ বিস্তৃত হয় এবং দুনিয়া আবাদ হয়। বর্তমান দুনিয়াবাসীর সম্মানিত প্রপিতা যেহেতু হযরত নূহ আ. তারপর সকল নবীই তাঁরই জাতিভুক্ত, এজন্য তাকে দ্বিতীয় আদম বলা হয়। অতএব এখন কোন প্রশ্ন নেই।

حِمْيَـرَ : হায়ের নিচে যের ও মীম সাকিন এবং ইয়া-এর উপর যবর। অর্থাৎ, 'সানআ" কেননা তা ইয়ামানের হিময়ার অঞ্চলে অবস্থিত শহর। بُصْرَى বা-এর উপর পেশ। সিরিয়ার একটি শহর।

## বুখারী ৬৮৫ بَاب قَوْلِه وَآتَيْنَا دَاوُدَ زَبُورًا

**২৪৪৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আর আমি দাউদকে যাবূর দান করেছি।"

যাবূর শব্দটি رسـول এর ওযনে। হযরত দাউদ আ. এর উপর নাযিলকৃত আসমানী কিতাব। এশব্দটি زَبْـرٌ থেকে গৃহীত। এর অর্থ হল, লেখা। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, كتابا مزبورا أى مكتوبا লিপিবদ্ধ গ্রন্থ। দাউদ আ. এর প্রতি নাযিলকৃত গ্রন্থ ১৫০টি সূরা ছিল। এতে হালাল-হারাম ও হুকুম-আহকাম ছিল না; বরং সবই ছিল তাসবীহ, তাকদীস, তাহমীদ, তামজীদ ও আল্লাহর ছানা সংক্রান্ত। এক রেওয়ায়াতে আছে- রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, যাবূর নাযিল হয়েছে রমযানের ১২ তারিখে। -মা'আরিফুল কুরআনঃ ৩য় খণ্ড।

**حَدَّثَنِي** إِسْحَاقُ بْنُ نَصْرٍ حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ عَنْ مَعْمَرٍ عَنْ هَمَّامِ بْنِ مُنَبِّهٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ خُفِّفَ عَلَى دَاوُدَ الْقِرَاءَةُ فَكَانَ يَأْمُرُ بِدَابَّتِهِ لِتُسْرَجَ فَكَانَ يَقْرَأُ قَبْلَ أَنْ يَفْرُغَ يَعْنِي الْقُرْآنَ

২৩৭. ইসহাক ইব্‌নে নাসর র.......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, দাউদ আ. -এর উপর (যবুর) পড়া এত সহজ করে দেয়া হয়েছিল যে, তিনি তার সওয়ারীর উপর জিন বাঁধার জন্য নির্দেশ দিতেন; জিন বাঁধা শেষ হওয়ার আগেই তিনি পড়ে ফেলতেন তার উপর অবতীর্ণ কিতাব।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল الْقِرَاءَةُ শব্দে। কেননা এর অর্থ যাবূর পাঠ। হাদীসটি কিতাবুল আম্বিয়ার ৪৮৫ পৃষ্ঠায় এসেছে।

خُفِّفَ খা-এর উপর পেশ। মাহজুলের সীগা। الْقِرَاءَةُ যাবুর তিলাওয়াত, তাওরাত পড়া । কারণ, যাবূরে আহকাম ছিল না। আহকামের জন্য তাওরাতের উপরই নির্ভরশীলতা ছিল। যাবূরে শুধু কিছু ওয়াজ- নসিহত ও দোয়া- তাসবীহ ছিল।

بِدَابَّتِهِ : এ রেওয়ায়াতে একবচন শব্দ এসেছে। আর কিতাবুল আম্বিয়াতে بدوابه বহুবচন শব্দ এসেছে। بِدَابَّتِهِ একবচন হলে জিন্‌স উদ্দেশ্য।

لِتُسْرَجَ : إسراج হতে উৎসারিত। ঘোড়ার গদি বাঁধা।

## بَاب قُلْ ادْعُوا الَّذِينَ زَعَمْتُمْ مِنْ دُونِهِ فَلَا يَمْلِكُونَ كَشْفَ الضُّرِّ عَنْكُمْ وَلَا تَحْوِيلًا

**২৪৪৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "(আপনি তাদেরকে) বলুন, তোমরা আল্লাহ্ ছাড়া যাদের ইলাহ মনে কর, তাদের আহ্বান কর; (যেমন ফেরেশতা ও জ্বিনদের) তোমাদের দুঃখ-দৈন্য (যেমন, রোগ-ব্যধি, অভাব-অনটন) দূর করার অথবা পরিবর্তন করার (যেমন, অভাব-অনটন ও দূর্ভিক্ষ অন্যদের দিকে তাড়িয়ে দেয়ার) শক্তি ওদের নেই।"

**حَدَّثَنِي** عَمْرُو بْنُ عَلِيٍّ حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنِي سُلَيْمَانُ عَنْ إِبْرَاهِيمَ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ عَبْدِ اللَّهِ إِلَى رَبِّهِمْ الْوَسِيلَةَ قَالَ كَانَ نَاسٌ مِنْ الْإِنْسِ يَعْبُدُونَ نَاسًا مِنْ الْجِنِّ فَأَسْلَمَ الْجِنُّ وَتَمَسَّكَ هَؤُلَاءِ بِدِينِهِمْ زَادَ الْأَشْجَعِيُّ عَنْ سُفْيَانَ عَنْ الْأَعْمَشِ قُلْ ادْعُوا الَّذِينَ زَعَمْتُمْ

২৩৮. আমর ইব্‌নে র......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি إِلَى رَبِّهِمُ الْوَسِيلَةَ আয়াতটি সম্পর্কে বলেন, কিছু মানুষ কিছু জিনকে ইবাদত করত। সেই জিনেরা তো ইসলাম গ্রহণ করে ফেলল। আর ঐ লোকজন (অর্থাৎ, মুশরিকরা) তাদের (বাতিল) ধর্ম (জাহিলিয়াতের ধর্ম) আঁকড়ে ধরে রইল (পৌত্তলিকতার উপর রীতিমত অটল রইল)। আশজায়ী সুফিয়ান সূত্রে আমাশ র. থেকে قُلْ ادْعُوا الَّذِينَ زَعَمْتُمْ আয়াতটি অতিরিক্ত বর্ণনা করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হযরত আশজাঈ র. কর্তৃক অতিরিক্তাংশে। অর্থাৎ, قُلْ ادْعُوا الَّذِينَ زَعَمْتُمْ এ বাক্যে। হাদীসটি বিশর ইবনে খালিদ হতে ৬৮৫ পৃষ্ঠায় ২৩৯ নম্বরে মুত্তাসিল আকারে শীঘ্রই আসছে।

وَتَمَسَّكَ هَؤُلَاءِ بِدِينِهِمْ : ঐ সব লোক যারা জিনের (ভূত, জিন, দেও-দানবের) পূজা-অর্চনা করত। জিনগুলো মুসলমান হওয়ার পরও তারা তাদের পূঁজায় অটল ছিল। অথচ সেই জিনগুলোর তা মনোপুত ছিল না। কেননা তারা তো নিজেরাই আল্লাহর কাছে ওসিলা তালাশ করছিল। ঐ সব পূঁজকদের জানা ছিল না যে, জিনগুলো মুসলমান হয়েছে।

এক রেওয়ায়াতে আছে, উদ্দেশ্য সেসব পৌত্তলিক, যারা ফেরেশতার পূঁজা করত। উপরন্তু ঐসব লোক হযরত ঈসা ও উযাইর আ. এরও পূঁজা করত।

**একটি প্রশ্নোত্তর :** রেওয়ায়াতে আছে- يَعْبُدُونَ نَاسًا مِنْ الْجِنِّ অথচ মানুষ হল জিনের বিপরীত। نَاس দ্বারা মানুষ উদ্দেশ্য হয়ে থাকে, চাই কাফের হোক বা মুসলিম, বৃদ্ধ হোক বা যুবক, জ্ঞানী হোক বা নির্বোধ। যেমন কয়েকটি আয়াত দ্বারাও তা প্রমাণিত হয়- যেমন شَيَاطِينَ الْإِنْسِ وَالْجِنِّ ، مِنَ الْجِنَّةِ وَالنَّاسِ ইত্যাদি।

১। আল্লামা আইনী র. এর সমাধানে বলেন; نَاسًا দ্বারা উদ্দেশ্য একটি দল।

২। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, রেওয়ায়াতে نَاسٌ مِنْ الْإِنْسِ يَعْبُدُونَ نَاسًا مِنْ الْجِنِّ বলা হয়েছে مشاكلة যেমন বলা হয় تَعْلَمُ مَا فِي نَفْسِي وَلَا أَعْلَمُ مَا فِي نَفْسِكَ যা ইলমে বদীতে প্রমাণিত হয়েছে।

## بَاب قَوْلِهِ أُولَئِكَ الَّذِينَ يَدْعُونَ يَبْتَغُونَ إِلَى رَبِّهِمْ لْوَسِيلَةَ الْآيَةَ

**২৪৪৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তারা যাদের আহ্বান করে, (তারাই নিজেদের হাজত পূর্ণ করার জন্য বা জটিলতা দূর করার জন্য) তাদের প্রতিপালকের নৈকট্য লাভের উপায় সন্ধান করে।"

حَدَّثَنَا بِشْرُ بْنُ خَالِدٍ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ عَنْ شُعْبَةَ عَنْ سُلَيْمَانَ عَنْ إِبْرَاهِيمَ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ فِي هَذِهِ الْآيَةِ الَّذِينَ يَدْعُونَ يَبْتَغُونَ إِلَى رَبِّهِمُ الْوَسِيلَةَ قَالَ كَانَ نَاسٌ مِنْ الْجِنِّ يُعْبَدُونَ فَأَسْلَمُوا

২৩৯. বিশর ইব্‌নে খালিদ র........ আবদুল্লাহ্ রা. الَّذِينَ يَدْعُونَ يَبْتَغُونَ إِلَى رَبِّهِمُ الْوَسِيلَةَ এ আয়াতটি সম্পর্কে বলেন, কিছু লোক জিনের পূঁজা করত। পরে জিনগুলো ইসলাম গ্রহণ করল। তাদের সম্পর্কে এ আয়াত অবতীর্ণ হয়েছে।

**ব্যাখ্যা :** পূর্বে উল্লেখিত হাদীসেরই অন্য একটি সূত্র। যা বিশর ইবন খালিদ থেকে সংক্ষিপ্তাকারে বর্ণিত হয়েছে। يُعْبَدُونَ ইয়া-এর উপর পেশ। মাজহুলের সীগাহ। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, শিরোনামে أُولَئِكَ মুবতাদা এবং মওসূফ সিফাত অথবা বয়ান কিংবা বদল। أُولَئِكَ দ্বারা উদ্দেশ্য ঐসব নবী আ. আল্লাহ ছাড়া যাদের পূঁজা করা হত। যেমন হযরত ঈসা আ.। يَبْتَغُونَ إِلَى رَبِّهِمُ الْوَسِيلَةَ হল খবর।

## بَاب (فِي نسخة قوله) وَمَا جَعَلْنَا الرُّؤْيَا الَّتِي أَرَيْنَاكَ إِلَّا فِتْنَةً لِلنَّاسِ

**২৪৪৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : (হে রাসূল!) "আমি যে দৃশ্য (মিরাজ রজনীতে জাগ্রত অবস্থায়) আপনাকে দেখিয়েছি তা এবং যে গাছের নিন্দা করা হয়েছে কুরআনে (অর্থাৎ, কাফেরদের খাবার যাক্কুম বৃক্ষ) আমি এদুটি জিনিসকে কেবলমাত্র মানুষের পরীক্ষার কারণ বানিয়েছি।" অর্থাৎ, এ দু'টি বিষয় লোকজন শুনে মিথ্যা প্রতিপন্ন করেছে। এর কারণ, এক রাতের সামান্য সময়ে মুলকে শামে যাওয়া, অতঃপর আকাশে গমন করা তাদের মতে সম্ভব ছিল না। আর যাক্কুম বৃক্ষকে মিথ্যা প্রতিপন্ন করার কারণ হল, এ গাছ নাকি জাহান্নামে অবস্থিত। আগুনের মধ্যে আবার বৃক্ষ কিভাবে থাকতে পারে? থাকলেও তো জ্বলে যাবে। অথচ না এক রাতে এতো দীর্ঘ সফর করা যৌক্তিকভাবে অসম্ভব, না আসমানে গমন করা অসম্ভব। আগুনে এরূপ গাছের অস্তিত্ব তাদের বিবেকে ধরে না। অথচ এটি কোন অসম্ভব বিষয় নয়। কোন বৃক্ষের স্বভাবই আল্লাহ তা'আলা এরূপ তৈরী করে দিতে পারেন যে, এটি পানির পরিবর্তে আগুনেই প্রতিপালিত হতে পারে।

**ব্যাখ্যা :** الرُّؤْيَا দ্বারা আয়াতে কী উদ্দেশ্য? সংখ্যাগরিষ্ঠের অভিমত তো এসেছে যে, মিরাজ উদ্দেশ্য। মুফাসসিরগণের একটি দল থেকে এটিও বর্ণিত আছে, নবী কারীম যখন মক্কায় ছিলেন অর্থাৎ, হিজরতের পূর্বে তখন একটি স্বপ্ন দেখেছিলেন যে, তিনি মক্কা ছেড়ে নতুন এক শহরে বসবাস করছেন। সেখান থেকে আমার দীনের অগ্রগতি হয়েছে এবং সমগ্র বিশ্বে সূর্যের আলোর খুব দ্রুত বিস্তৃত হয়েছে। এ স্বপ্ন যেহেতু মক্কায় প্রসিদ্ধ হয়েছিল, এতে মক্কার কুরাইশরা ঠাট্টা করছিল সেহেতু এটিই তাদের ফিতনা তথা গোমরাহীর কারণ হয়েছে, যা আল্লাহ তা'আলা সত্য প্রমাণ করেছেন।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرٍو عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ وَمَا جَعَلْنَا الرُّؤْيَا الَّتِي أَرَيْنَاكَ إِلَّا فِتْنَةً لِلنَّاسِ قَالَ هِيَ رُؤْيَا عَيْنٍ أُرِيهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيْلَةَ أُسْرِيَ بِهِ وَالشَّجَرَةَ الْمَلْعُونَةَ شَجَرَةُ الزَّقُّومِ

২৪০. আলী ইব্নে আবদুল্লাহ্ র.......... ইব্নে আব্বাস রা. وَمَا جَعَلْنَا الرُّؤْيَا الَّتِي أَرَيْنَاكَ إِلَّا فِتْنَةً لِلنَّاسِ এ আয়াত সম্পর্কে বলেন, وَمَا جَعَلْنَا الرُّؤْيَا الَّتِي أَرَيْنَاكَ إِلَّا فِتْنَةً لِلنَّاسِ এ আয়াতে (স্বপ্নে দেখা নয়, বরং) চোখ দ্বারা প্রত্যক্ষভাবে দেখা (জাগ্রত অবস্থায়– স্বপ্নে নয়) বোঝান হয়েছে, যা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে মি'রাজের রাতে প্রত্যক্ষভাবে দেখানো হয়েছিল। আর এখানে (কুরআনের ২৩ পারায়, ৬নং রুকুতে) الشَّجَرَةَ الْمَلْعُونَةَ (অভিশপ্ত বৃক্ষ) বলতে 'যাক্কুম' (অর্থাৎ, কাটাদার বৃক্ষ বিশেষ) বৃক্ষ বোঝানো হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি ৯৭৮পৃষ্ঠায় আসছে এবং কিতাবুত তাফসীরের ৬৮৬ পৃষ্ঠায় এসেছে।

وَالشَّجَرَةَ الْمَلْعُونَةَ নসব দ্বারা الرُّؤْيَا এর উপর আতফ। উহ্য ইবারত وَمَا جَعَلْنَا الرُّؤْيَا الَّتِي أَرَيْنَاكَ وَالشَّجَرَةَ الْمَلْعُونَةَ فِي القرآن إِلَّا فِتْنَةً لِلنَّاسِ ঐ স্বপ্ন যা আপনাকে দেখিয়েছি এবং কুরআনে উল্লেখিত অভিশপ্ত গাছ কেবল মানুষকে পরীক্ষার জন্য।

আল্লামা আইনী র. ইবনে মারদওয়াইহের বরাতে রেওয়ায়াত করেন যে, উম্মুল মু'মিনীন হযরত আয়েশা সিদ্দীকা রা. মারওয়ানকে বলেন,

اشهد اني سمعت رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يقول لك ولأبيك ولجدك انكم الشجرة الملعونة في القرآن وروي عن ابي حاتم من حديث عبد الله بن عمرو ان الشجرة الملعونة في القرآن الحكم بن ابي العاص وولده

উমদাতুল কারী: ২৯-৩০

شَجَرَةُ الزَّقُّومِ : জাহান্নামের একটি গাছের নাম। যা জাহান্নামীদের খাদ্য হবে। যখন তা ভক্ষণ করবে গলায় ফেঁসে যাবে। এটিও একটি শাস্তি হবে। মুশরিকদের এটি খুব আশ্চর্য বোধ হল যে, আগুনের মাঝে আবার গাছ কীভাবে হয়! তারা আল্লাহ তা'আলার শক্তিতে কোন চিন্তা করে নি। সামান্দী এক প্রকার কীট রয়েছে, যা আগুনে বাস করে। তারা আগুনে এমনভাবে বাস করে, যেমন মানুষ বাতাসে ও মাছ পানিতে বাস করে। দেখুন! উট পাখি উত্তপ্ত লৌহখণ্ড গিলে ফেলে, তার কোন কষ্ট হয় না। আরও অনেক আশ্চর্য তথ্য রয়েছে।

## بَاب قَوْلِه إِنَّ قُرْآنَ الْفَجْرِ كَانَ مَشْهُودًا قَالَ مُجَاهِدٌ صَلَاةَ الْفَجْرِ

**২৪৪৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "ফজরের সালাতে বিশেষভাবে ফেরেশতাদের উপস্থিতি হয়।" মুজাহিদ র. বলেন, এ আয়াতে قُرْآنَ الْفَجْرِ দ্বারা এখানে 'সালাতে ফজর' বোঝানো হয়েছে। কারণ, কুরআন ছাড়া নামায জায়েয নেই।

كَانَ مَشْهُودًا : মানুষের হেফাযত এবং তার আমল লেখার ফেরেশতা দিনে আলাদা এবং রাতে আলাদা। সকালের নামাযে ফেরেশতাদে দুটি দল একত্রিত হয়। রাতের ফেরেশতা নিজের কাজ শেষ করে। আর দিনের ফেরেশতারা নিজের কাজ সামলানোর জন্য একত্রিত হয়। এমনিভাবে বিকেলে আসরের নামাযে উভয় দল সমবেত হয়। স্পষ্ট বিষয় যে, ফেরেশতাদের সমাবেশ অনেক বরকতের কারণ।

**حَدَّثَنِي** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ أَبِي سَلَمَةَ وَابْنِ الْمُسَيَّبِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ فَضْلُ صَلَاةِ الْجَمِيعِ عَلَى صَلَاةِ الْوَاحِدِ خَمْسٌ وَعِشْرُونَ دَرَجَةً وَتَجْتَمِعُ مَلَائِكَةُ اللَّيْلِ وَمَلَائِكَةُ النَّهَارِ فِي صَلَاةِ الصُّبْحِ يَقُولُ أَبُو هُرَيْرَةَ اقْرَءُوا إِنْ شِئْتُمْ وَقُرْآنَ الْفَجْرِ إِنَّ قُرْآنَ الْفَجْرِ كَانَ مَشْهُودًا

২৪১. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মদ র.......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, জামাআতের সাথে নামায আদায় করার ফযীলত একাকী নামায পড়ার চেয়ে পঁচিশ গুণ বেশি। আর প্রাত : কালের সালাতে রাতের ফেরেশতারা এবং দিনের ফেরেশতারা সমবেত হয় (এ প্রসঙ্গে)

(উল্লেখ্য, 'যাক্কুম' বৃক্ষ, যা জাহান্নামীদের খাদ্য হবে। আল্লাহ্ তা'আলার বাণী "নিশ্চয়ই 'যাক্কুম' বৃক্ষ হবে পাপীদের খাদ্য।"-২৫ : ৪৩ জাহান্নামের এ বৃক্ষ এবং মি'রাজ উভয় আপাত দৃষ্টিতে অস্বাভাবিক ব্যাপার। তাই আল্লাহ্ এর দ্বারা মানুষ পরীক্ষা করেন। কে বিশ্বাস করে, আর কে করে না।এখানে 'কুরআনের' অর্থ নামায। –কাশ্‌শাফ।

আবু হোরায়রা বলেন, তোমরা ইচ্ছা করলে এ আয়াতটি পড়ে নিতে পার - وَقُرْآنَ الْفَجْرِ إِنَّ قُرْآنَ الْفَجْرِ كَانَ مَشْهُودًا (আর কায়েম করবে) "ফজরের নামায। নিশ্চয় ফজরের নামায (ডিউটি বদলের সময়) রাত ও দিনের ফেরেশতা একত্রিত হয় বিশেষভাবে।"

## بَاب قَوْلِه عَسَى أَنْ يَبْعَثَكَ رَبُّكَ مَقَامًا مَحْمُودًا

**২৪৪৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আশা করি (অর্থাৎ, প্রতিশ্রুতি রয়েছে) আপনার রব আপনাকে প্রতিষ্ঠিত করবেন মাকামে মাহমূদে।" মাকামে মাহমূদ দ্বারা উদ্দেশ্য শাফা'আতে কুবরা তথা মহাসুপারিশের স্থান। হাশরের ময়দানে রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে আল্লাহ তা'আলা এই মাকাম দান করবেন।

**حَدَّثَنِي** إِسْمَاعِيلُ بْنُ أَبَانَ حَدَّثَنَا أَبُو الْأَحْوَصِ عَنْ آدَمَ بْنِ عَلِيٍّ قَالَ سَمِعْتُ ابْنَ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يَقُولُ إِنَّ النَّاسَ يَصِيرُونَ يَوْمَ الْقِيَامَةِ جُثًا كُلُّ أُمَّةٍ تَتْبَعُ نَبِيَّهَا يَقُولُونَ يَا فُلَانُ اشْفَعْ يَا فُلَانُ اشْفَعْ حَتَّى تَنْتَهِيَ الشَّفَاعَةُ إِلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَذَلِكَ يَوْمَ يَبْعَثُهُ اللَّهُ الْمَقَامَ الْمَحْمُودَ

২৪২. ইসমাঈল ইব্‌নে আবান র.......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত তিনি বলেন, নিশ্চয়ই কিয়ামতের দিন লোকেরা ভিন্ন ভিন্ন দলে বিভক্ত হয়ে পড়বে। প্রত্যেক নবীর উম্মত নিজ নিজ নবীর অনুসরণ করবে। তারা বলবে : হে অমুক (নবী)! আপনি সুপারিশ করুন। হে অমুক (নবী)! আপনি সুপারিশ করুন। (কিন্তু সবাই ওযরখাহী করবেন। তাঁরা কেউ সুপারিশ করতে রাজি হবেন না)। শেষ পর্যন্ত (অর্থাৎ, সর্বশেষে) সুপারিশের দায়িত্ব নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপর বর্তাবে। অর্থাৎ, সবাই রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দরবারে উপস্থিত হবে। আর এ দিনেই আল্লাহ্ তা'আলা তাঁকে মাকামে মাহমূদে তথা প্রশংসিত স্থানে (মানসাবে শাফা'আতে) প্রতিষ্ঠিত করবেন।

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَيَّاشٍ حَدَّثَنَا شُعَيْبُ بْنُ أَبِي حَمْزَةَ عَنْ مُحَمَّدِ بْنِ الْمُنْكَدِرِ عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ قَالَ حِينَ يَسْمَعُ النِّدَاءَ اللَّهُمَّ رَبَّ هَذِهِ الدَّعْوَةِ التَّامَّةِ وَالصَّلَاةِ الْقَائِمَةِ آتِ مُحَمَّدًا الْوَسِيلَةَ وَالْفَضِيلَةَ وَابْعَثْهُ مَقَامًا مَحْمُودًا الَّذِي وَعَدْتَهُ حَلَّتْ لَهُ شَفَاعَتِي يَوْمَ الْقِيَامَةِ رَوَاهُ حَمْزَةُ بْنُ عَبْدِ اللَّهِ عَنْ أَبِيهِ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

২৪৩. আলী ইব্‌নে আইয়াশ র............ জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, নিশ্চয়ই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, যে ব্যক্তি আযান শোনার পর এ দোয়া পড়বে, "হে আল্লাহ্ ! এ পরিপূর্ণ আহ্বানের এবং প্রতিষ্ঠিত সালাতের মালিক, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে ওসিলা ও শ্রেষ্ঠত্ব দান কর, প্রতিষ্ঠিত কর তাঁকে মাকামে মাহমুদে, যার ওয়াদা তুমি করেছ।" কিয়ামতের দিন তার জন্য আমার শাফা'আত অনিবার্য হয়ে যাবে। এ হাদীসটি হামযা ইবনে আবদুল্লাহ্ তাঁর পিতা থেকে, তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন।

('মাকামে মাহমূদ' অর্থ-প্রশংসিত স্থান। কিয়ামতের দিন আল্লাহ্ তা'আলা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কেই সর্বপ্রথম "শাফাআতকারীর" মর্যাদা দান করে প্রশংসিত স্থানে প্রতিষ্ঠিত করবেন।-অনুবাদক)

**ব্যাখ্যা :** শিরোনামের মিল مَقَامًا مَحْمُودًا শব্দে।

হাদীসটি কিতাবুল আযানে ৮৬পৃষ্ঠায় এসেছে।

আযানের পর এ দোয়াটি পড়ার সময় হাত উঠানো প্রমাণিত নয়। যেমনিভাবে কবরের নিকট দোয়ার সময় হাত না উঠানো উচিত। আল্লামা আইনী র. লিখেছেন, হাদীস শরীফে আছে, দুটি সময় দোয়া কবূল হয়- ১. আযানের সময় ২. জিহাদের জন্য সারিবদ্ধ হওয়ার সময়। -আনওয়ারুল বারীঃ ১৩/৬৮

## بَاب وَقُلْ جَاءَ الْحَقُّ وَزَهَقَ الْبَاطِلُ إِنَّ الْبَاطِلَ كَانَ زَهُوقًا يَزْهَقُ يَهْلِكُ

**২৪৪৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "এবং বলুন, সত্য এসেছে, এবং মিথ্যা বিলুপ্ত হয়েছে। মিথ্যা তো বিলুপ্ত হওয়ারই।"- يَزْهَقُ ধ্বংস হবে।

ইঙ্গিত হল, زَهَقَ শব্দটি باب فتح থেকে আসে। زحوقا এর অর্থ ধ্বংস হওয়া, নাস্তানাবুদ হওয়া।

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ مُجَاهِدٍ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ مَسْعُودٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ دَخَلَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَكَّةَ وَحَوْلَ الْبَيْتِ سِتُّونَ وَثَلَاثُ مِائَةِ نُصُبٍ فَجَعَلَ يَطْعُنُهَا بِعُودٍ فِي يَدِهِ وَيَقُولُ جَاءَ الْحَقُّ وَزَهَقَ الْبَاطِلُ إِنَّ الْبَاطِلَ كَانَ زَهُوقًا جَاءَ الْحَقُّ وَمَا يُبْدِئُ الْبَاطِلُ وَمَا يُعِيدُ

২৪৪. হুমায়দী র......... আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, (মক্কা বিজয়ের দিন) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মক্কায় প্রবেশ করলেন, তখন কা'বা ঘরের চতুর্পার্শ্বে তিনশ' ষাটটি মূর্তি ছিল। তাঁর হাতের ছড়ি দিয়ে তিনি এগুলোকে ঠোকা দিতে লাগলেন এবং বলছিলেন, "সত্য এসেছে এবং মিথ্যা বিলুপ্ত হয়েছে। মিথ্যা তো বিলুপ্ত হওয়ারই।"- ৩৪ : ৪৯ "বলুন, সত্য এসেছে আর অসত্য না পারে নতুন কিছু সৃষ্টি করতে এবং না পারে পুনরাবৃত্তি করতে।"

**ব্যাখ্যাঃ** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ৩৩৬ পৃষ্ঠায়, মাগাযীতে ৬১৪ পৃষ্ঠায় এবং তাফসীরে ৬৮৬ পৃষ্ঠায় এসেছে। উদ্দেশ্য হল, সত্য দীনের আগমন ঘটেছে, বাতিল অপসৃত হয়েছে। হক দীন এসে গেছে আর বাতিল কোন কাজেরই থাকল না।

## بَاب وَيَسْأَلُونَكَ عَنْ الرُّوحِ

**২৪৫০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আপনাকে তারা রূহ সম্পর্কে প্রশ্ন করছে।"

حَدَّثَنَا عُمَرُ بْنُ حَفْصِ بْنِ غِيَاثٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ قَالَ حَدَّثَنِي إِبْرَاهِيمُ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ بَيْنَا أَنَا مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي حَرْثٍ وَهُوَ مُتَّكِئٌ عَلَى عَسِيبٍ إِذْ مَرَّ الْيَهُودُ فَقَالَ بَعْضُهُمْ لِبَعْضٍ سَلُوهُ عَنْ الرُّوحِ فَقَالَ مَا رَأْيُكُمْ إِلَيْهِ وَقَالَ بَعْضُهُمْ لَا يَسْتَقْبِلُكُمْ بِشَيْءٍ تَكْرَهُونَهُ فَقَالُوا سَلُوهُ فَسَأَلُوهُ عَنْ الرُّوحِ فَأَمْسَكَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَلَمْ يَرُدَّ عَلَيْهِمْ شَيْئًا فَعَلِمْتُ أَنَّهُ يُوحَى إِلَيْهِ فَقُمْتُ مَقَامِي فَلَمَّا نَزَلَ الْوَحْيُ قَالَ وَيَسْأَلُونَكَ عَنْ الرُّوحِ قُلْ الرُّوحُ مِنْ أَمْرِ رَبِّي وَمَا أُوتِيتُمْ مِنْ الْعِلْمِ إِلَّا قَلِيلًا

২৪৫. উমর ইব্নে হাফস ইবনে গিয়াস র......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে একটি ক্ষেতের মাঝে (অনাবাদ জায়গায়) উপস্থিত ছিলাম। তিনি একটি খেজুর ষষ্ঠিতে ভর করে দাঁড়িয়েছিলেন। এমন সময় কিছুসংখ্যক ইয়াহুদী যাচ্ছিল। তারা একে অন্যকে বলতে লাগল, তাঁকে রূহ সম্পর্কে প্রশ্ন কর। কেউ বলল, কেন তাকে-জিজ্ঞেস করতে চাইছ? (যখন রাসূলই মান না তাহলে আর জিজ্ঞেস কর কেন?) আবার কেউ বলল, তিনি এমন উত্তর দিবেন, যা তোমরা অপছন্দ কর। তারপর তারা বলল যে, তাঁকে প্রশ্ন কর। এরপরে তাঁকে রূহ সম্পর্কে প্রশ্ন করল। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (সামান্য কিছুক্ষণ) বিরত রইলেন, এ সম্পর্কে তাদের কোন উত্তর দিলেন না। আমি বুঝতে পারলাম, তাঁর ওপর ওহী নাযিল হবে। আমি আমার জায়গায় দাঁড়িয়ে রইলাম। তারপর যখন ওহী নাযিল হল, তখন তিনি (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বললেন, وَيَسْأَلُونَكَ عَنْ الرُّوحِ قُلْ الرُّوحُ مِنْ أَمْرِ رَبِّي وَمَا أُوتِيتُمْ مِنْ الْعِلْمِ إِلَّا قَلِيلًا "আপনাকে তারা রূহ সম্পর্কে প্রশ্ন করছে। বলুন, 'রূহ' আমার রবের আদেশ এবং তোমাদের সামান্য জ্ঞানই দেয়া হয়েছে।" ১৭ : ৮৫ 'রূহ' অর্থ আত্মা ও আদেশ। জীবের ক্ষেত্রে এর অর্থ 'আত্মা' এবং আল্লাহর ক্ষেত্রে এর অর্থ 'আদেশ' যথা روح الله অর্থ আল্লাহর আদেশ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. ইলমে ২৪, তাওহীদে ১১১১, তাফসীরে ৬৮৬পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**মানবাত্মা কি?**

এর তাৎপর্য ও হাকীকত কি? এ প্রশ্ন বুখারী মুসলিমের রেওয়ায়াত অনুযায়ী মদীনার ইয়াহুদীরা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে পরীক্ষা করার জন্য করেছিল। যেমন, বুখারীর কিতাবুল ইলমে ২৪পৃষ্ঠায় خرب المدينة -তে সুস্পষ্টভাষায় বর্ণিত হয়েছে এবং সীরাতের রেওয়ায়াতগুলো দ্বারা বোঝা যায় মক্কায় কুরাইশরা ইয়াহুদীদের পরামর্শে এ প্রশ্ন করেছিল। এজন্য আয়াতটি মক্কী না মাদানী এ বিষয়ে মতবিরোধ রয়েছে। হতে পারে দু'বার নাযিল হয়েছে। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

**রূহ (আত্মা) নির্দেশ জগতের জিনিস**

আল্লাহ তা'আলার বাণী রয়েছে- أَلَا لَهُ الْخَلْقُ وَالْأَمْرُ "মনে রেখো, সৃজন ও আদেশ কেবলমাত্র তাঁরই।"- সূরা আ'রাফ: ৫৪

এ আয়াতে أمر কে خلق এর বিপরীতে রাখা হয়েছে। যার ফল এ দাঁড়ায় যে, আল্লাহ তা'আলার নিকট দু'টি বিভাগ সম্পূর্ণ আলাদা। একটি সৃজন আর একটি নির্দেশ। উভয়ের মধ্যে পার্থক্য কি? বিষয়টি আমরা আয়াতের পূর্বাপর থেকে সহজেই বুঝতে পারি। এর পূর্বে আল্লাহ ইরশাদ করেছেন- إِنَّ رَبَّكُمُ اللَّهُ الَّذِي خَلَقَ السَّمَاوَاتِ وَالْأَرْضَ فِي سِتَّةِ أَيَّامٍ "তোমাদের প্রতিপালক আল্লাহ। যিনি আকাশমণ্ডলী ও পৃথিবী ছয় দিনে সৃষ্টি করেন।"-সূরা আ'রাফ: ৫৪

এটাতো হল, সৃজন। মাঝখানে (ثُمَّ اسْتَوَى عَلَى الْعَرْشِ আয়াতে) আরশে সমাসীন হওয়ার কথা উল্লেখ করেছেন। যেটি শাসকত্বের শান প্রকাশ করে।

অতঃপর তিনি বলেন, يُغْشِي اللَّيْلَ النَّهَارَ يَطْلُبُهُ حَثِيثًا وَالشَّمْسَ وَالْقَمَرَ وَالنُّجُومَ مُسَخَّرَاتٍ بِأَمْرِهِ : "তিনিই দিবসকে রাত্রি দ্বারা আচ্ছাদিত করেন, যাতে তাদের একে অন্যকে দ্রুতগতিতে অনুসরণ করে। আর সূর্য-চন্দ্র ও নক্ষত্ররাজি যা তাঁরই আজ্ঞাধীন, তা তিনিই সৃষ্টি করেছেন।" -সূরা আ'রাফ: ৫৪ অর্থাৎ, এসব মুখলূককে একটি সুনির্দিষ্ট ও সুদৃঢ় ব্যবস্থাপনার উপর চালাতে থাকা। যাকে বলতে পারেন- تصريف و تدبير। এটি হল, নির্দেশ। আরেক আয়াতে আছে- اللَّهُ الَّذِي خَلَقَ سَبْعَ سَمَاوَاتٍ وَمِنَ الْأَرْضِ مِثْلَهُنَّ يَتَنَزَّلُ الْأَمْرُ بَيْنَهُنَّ "আল্লাহই সৃষ্টি করেছেন সপ্ত আকাশ এবং এগুলোর অনুরূপ পৃথিবীও, এগুলোর মধ্যে নেমে আসে তাঁর নির্দেশ।" ৬৫:১২ যেন দুনিয়ার উদাহরণ একটি বড় কারখানা। তাতে বিভিন্ন ধরণের মেশিন রয়েছে। কোনটিতে কাপড় তৈরী হচ্ছে, কোনটি আটা পিষছে, কোনটি বই ছাপছে, কোনটি শহরে আলো পৌছাচ্ছে, কোনটি দ্বারা পাখা চলছে ইত্যাদি। প্রতিটি মেশিনের অনেক কল-কব্জা রয়েছে। মেশিনের লক্ষ্য-উদ্দেশ্যের প্রতি দৃষ্টিপাত করে সুনির্দিষ্ট ধরণে তৈরী করা হয়। অতঃপর সবগুলোর কল-কব্জা মেশিনে ফিট করা হয়। যখন সমস্ত মেশিন ফিট হয়ে দাঁড়ায় তখন ইলেকট্রিক পাওয়ার হাউজ থেকে প্রতিটি মেশিনের দিকে পৃথক পৃথকভাবে বিদ্যুত ছেড়ে দেয়া হয়। মুহূর্তের মধ্যে নীরব মেশিনগুলো নিজ নিজ তৈরী অনুযায়ী ঘুরতে আরম্ভ করে এবং কাজ করতে শুরু করে। বিদ্যুত প্রতিটি মেশিন ও কল-কব্জাকে তার বিশেষ তৈরী ধাঁচ ও লক্ষ্য-উদ্দেশ্য অনুযায়ী ঘুরাতে আরম্ভ করে। এমনকি কম-বেশি বৈদ্যুতিক ল্যাম্প ও বাতিগুলোতে পৌছে। সেখানে পৌছে সে বাতিগুলোর ধরণ ও রং অবলম্বন করে।

এ উদাহরণে একটি বিষয় স্পষ্ট হয়ে গেছে। মেশিনের কায়া তৈরী করা, তার কল-কব্জা সঠিক আন্দাজে রাখা, অতঃপর ফিট করা এক ধারার কাজ। তা পূর্ণাঙ্গ করার পর মেশিন চালু করার জন্য আরেকটি জিনিস (বিদ্যুত বা স্টীম) তার পাওয়ার হাউজ থেকে আনার প্রয়োজন হয়।

ঠিক এমনই বুঝে নিন, আল্লাহ তা'আলা সর্ব প্রথম আসমান-জমিনের সকল মেশিন সৃষ্টি করেছেন। এটাকে বলে خلق বা সৃজন। অতঃপর ছোট-বড় কল-কব্জা অনুমান মাফিক তৈরী করেছেন। একে বলা হয়- تقدير। قدّره تقديرا সমস্ত কল-কব্জা জুড়ে মেশিন ফিট করেছেন। এটাকে বলে تصوير। خلقناكم ثم صوّرناكم সূরা আ'রাফ রুকূ ২। এসব কাজ خلق বা সৃজন খাঁতের। এবার প্রয়োজন ছিল, যে মেশিনকে যে কাজে লাগানো প্রয়োজন সেখানে লাগিয়ে দেয়া। অবশেষে মেশিন চালু করার জন্য আল্লাহর আদেশের বিদ্যুত ছেড়ে দেয়া হয়েছে। হুকুম হয়েছে চালু হও। তৎক্ষণাত চলতে আরম্ভ করেছে। আল্লাহর এই নির্দেশের কথাই বলা হয়েছে পরবর্তী আয়াতে- إِنَّمَا أَمْرُهُ إِذَا أَرَادَ شَيْئًا أَنْ يَقُولَ لَهُ كُنْ فَيَكُونُ "তাঁর ব্যাপার শুধু এই, তিনি যখন কোন কিছু ইচ্ছা করেন, তিনি তাকে বলেন, 'হও'। ফলে তা হয়ে যায়। ৩৬:৮২ অন্যত্র নেহায়েত বিশদ আকারে أمر كُنْ কে দেহ সৃজনের উপর বিন্যস্ত করে ইরশাদ হয়েছে- خَلَقَهُ مِنْ تُرَابٍ ثُمَّ قَالَ لَهُ كُنْ فَيَكُونُ 'তিনি তাকে মৃত্তিকা থেকে সৃষ্টি করেছিলেন। অতঃপর তাকে বলেছিলেন, 'হও', ফলে সে হয়ে গেল।' ৩:৫৯ বরং অনুসন্ধানের পর স্পষ্ট হয়ে যায়, এতে কুরআনে কারীমে كُنْ فَيَكُونُ এর বিষয়টি যত জায়গায় এসেছে, সাধারণত إبداع ও خَلْق তথা সৃজন ও নতুন সৃষ্টি করণ এর পরেই এসেছে। যার ফলে মনে হয় যে, হয়ে যাও সম্বোধন সৃজনের পর تدبير و تصريف এর জন্য হয়ত হয়েছে। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

মোটকথা আমি বলতে চাই যে, এখানে أمر এর অর্থ হুকুম। আর হুকুম সেটাই যেটাকে كُنْ শব্দে ব্যক্ত করা হয়েছে। كُنْ শব্দটি علم জাতীয়। যা আল্লাহ তা'আলার অবিনশ্বর গুণ। যেরূপভাবে আল্লাহর সমস্ত সিফাতকে (যেমন, জীবন, শ্রবণ, দর্শন ইত্যাদিকে) কোন ধরণ ব্যতীত মেনে নেই, অনুরূপ কালামুল্লাহ ও কালিমাতুল্লাহ সম্পর্কে এ মতই পোষণ করা উচিত। সারকথা এই দাঁড়ালো যে, আত্মার সূচনা আল্লাহ তা'আলার সিফাতে কালাম। যেটি সিফাতে ইলমের অধীনস্ত একটি বিষয়। -ফাওয়ায়েদে উসমানী থেকে গৃহীত।

## بَاب وَلَا تَجْهَرْ بِصَلَاتِكَ وَلَا تُخَافِتْ بِهَا

**২৪৫১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "সালাতে স্বর উঁচু করবেন না এবং অতিশয় ক্ষীণও করবেন না।" -১৭:১১০

**حَدَّثَنَا** يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا هُشَيْمٌ حَدَّثَنَا أَبُو بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا فِي قَوْلِهِ تَعَالَى وَلَا تَجْهَرْ بِصَلَاتِكَ وَلَا تُخَافِتْ بِهَا قَالَ نَزَلَتْ وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مُخْتَفٍ بِمَكَّةَ كَانَ إِذَا صَلَّى بِأَصْحَابِهِ رَفَعَ صَوْتَهُ بِالْقُرْآنِ فَإِذَا سَمِعَهُ الْمُشْرِكُونَ سَبُّوا الْقُرْآنَ وَمَنْ أَنْزَلَهُ وَمَنْ جَاءَ بِهِ فَقَالَ اللَّهُ تَعَالَى لِنَبِيِّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَا تَجْهَرْ بِصَلَاتِكَ أَيْ بِقِرَاءَتِكَ فَيَسْمَعَ الْمُشْرِكُونَ فَيَسُبُّوا الْقُرْآنَ وَلَا تُخَافِتْ بِهَا عَنْ أَصْحَابِكَ فَلَا تُسْمِعُهُمْ وَابْتَغِ بَيْنَ ذَلِكَ سَبِيلًا

২৪৬. ইয়াকুব ইব্‌নে ইবরাহীম র............ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, "সালাতে স্বর উঁচু করবে না এবং অতিশয় ক্ষীণও করবে না।" এ আয়াতটি এমন সময় অবতীর্ণ হয়, যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মক্কায় (কাফেরদের ভয়ে) অপ্রকাশ্যে অবস্থান করছিলেন। তিনি যখন তাঁর সাহাবীদের নিয়ে নামায আদায় করতেন তখন তিনি উচ্চস্বরে কুরআন তিলাওয়াত করতেন (অর্থাৎ, জিবরাঈল অথবা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে)। মুশরিকরা তা শুনে কুরআনকে গালি দিত। আর গালি দিত যিনি তা অবতীর্ণ করেছেন এবং যিনি তা নিয়ে এসেছেন তাদের। এজন্য আল্লাহ্ তা'আলা তাঁর নবী রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে বলেছিলেন (অর্থাৎ, নির্দেশ দিয়েছেন), "আপনি আপনার সালাতে উচ্চস্বরে কিরাত পড়বেন না, যাতে মুশরিকরা শুনে কুরআনকে গালি দেয় এবং তা এত নিম্ন স্বরেও পড়বেন না, যাতে আপনাার সাহাবীরা (অর্থাৎ, মুকতাদীরা) শুনতে না পায়, বরং এ দুয়ের মধ্যপথ অবলম্বন করুন।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আলোচ্য অনুচ্ছেদে উল্লেখিত আয়াতের শানে নুযূল সম্পর্কে একটি উক্তিতে হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত এ হাদীসে উল্লেখ করা হয়েছে। সেটি হল, রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নামাযে উচ্চ স্বরে কুরআন তিলাওয়াত করতেন। তখন মুশরিকরা ঠাট্টা-মশকারী করত। কুরআন মাজীদ, জিবরাঈল আমীন ও স্বয়ং আল্লাহ্ তা'আলার শানে বেয়াদবিমূলক কথা-বার্তা বলত। তখন এ আয়াত নাযিল হয়- لَا تَجْهَرْ بِصَلَاتِكَ وَلَا تُخَافِتْ بِهَا। এতে প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বেশি উঁচু স্বরে ও বেশি নিচু স্বরের মধ্যবর্তী স্তর অবলম্ভন করার ব্যাপারে বলা হয়েছে। কারণ, এতটুকু আওয়াজ দ্বারাই প্রয়োজন পূর্ণ হয়ে যায়। এ ছাড়াও শানে নুযূল সম্পর্কে আরো অনেক উক্তি আছে।

**حَدَّثَنِي** طَلْقُ بْنُ غَنَّامٍ حَدَّثَنَا زَائِدَةُ عَنْ هِشَامٍ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ أُنْزِلَ ذَلِكَ فِي الدُّعَاءِ

২৪৭. তাল্‌ক ইব্‌নে গাননাম র........ আয়েশা রা. সূত্রে বর্ণিত, وَلَا تَجْهَرْ بِصَلَاتِكَ এ আয়াতটি দোয়ার ব্যাপারে অবতীর্ণ হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

একটি প্রশ্নোত্তর

বাহ্যত উভয় রেওয়ায়াতে বৈপরিত্ত রয়েছে। কিন্তু উত্তর স্পষ্ট।

১. এটি অংশকে পূর্ণ বিষয়ের উপর প্রয়োগ করার অন্তর্ভুক্ত। কারণ দোয়া হল, নামাযের অংশ।

২. হতে পারে দু'বার নাযিল হয়েছে। একবার নামায সম্পর্কে। আর একবার দোয়া সম্পর্কে।

৩. প্রত্যেকেই নিজ নিজ জ্ঞান অনুযায়ী শানে নুযূলের বিবরণ দিয়েছেন। ইত্যাদি

বুখারী ৬৮৭

# سُورَةُ الْكَهْفِ
# সূরা কাহ্ফ

আয়াত ১১০, রুকূ ১২, মক্কী

### সূরা কাহ্ফের বৈশিষ্ট ও ফাযায়েল

মুসলিম, আবু দাউদ, তিরমিযী, নাসাঈ ও মুসনাদে আহমদে হযরত আবু দারদা রা. থেকে একটি হাদীস বর্ণিত আছে- যে ব্যক্তি সূরা কাহাফের প্রথম দশটি আয়াত মুখস্থ করে নিবে সে দাজ্জালের ফিৎনা থেকে নিরাপদ থাকবে। উপরোক্ত গ্রন্থাবলিতে আরেকটি রেওয়ায়াতে এ বিষয়টি সূরার কাহাফের আখেরী দশ আয়াত মুখস্থ করা সম্পর্কে বর্ণিত আছে। হাফিজজিয়াউদ্দীন মুকাদ্দাসী স্বীয় গ্রন্থ 'মুখতারায়' হযরত আলী কাররামাল্লাহ থেকে একটি হাদীস বর্ণনা করেছেন- রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন- যে ব্যক্তি জুম'আর দিন সূরা কাহ্ফ পড়ে নিবে সে আটদিন পর্যন্ত সকল ফিৎনা থেকে নিরাপদ থাকবে। আর যদি দাজ্জালের আবির্ভাব ঘটে তবে সে তার ফিৎনা থেকেও নিরাপদ থাকবে। -মা'আরিফ তাফসীরে ইবনে কাসীর সূত্রে।

### শানে নুযূল

ইমাম ইবনে জারীর তাবারী র. হযরত ইবনে আব্বাস রা. থেকে একটি হাদীস বর্ণনা করেছেন- (যখন মক্কা মুকাররমায় নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নবুওয়াতের চর্চা হল এবং মক্কার কুরাইশ এর ফলে উদ্বিগ্ন, উৎকণ্ঠিত হল, তখন) মক্কার কুরাইশ স্বীয় দু'ব্যক্তি নযর ইবনে হারিস ও উকবা ইবনে আবু মু'আইত রা. কে মদীনা তায়্যিবার ইয়াহুদী আলেমদের কাছে পাঠালেন যে, কারণ, তারা ছিল পূর্ববর্তী কিতাব তাওরাত ও ইঞ্জিলের আলেম। তারা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্পর্কে কী বলে? ইয়াহুদী আলেমরা তাদেরকে বলল যে, তোমরা তাঁকে তিনটি প্রশ্ন করে-যদি তিনি এগুলোর যথার্থ উত্তর দেন, তবে মনে করবে যে তিনি আল্লাহর নবী ও রাসূল। আর যদি তা না করতে পারে তবে মনে করো তিনি কথা বানিয়ে বলেন, আল্লাহর রাসূল নন-

১. প্রথমত সে সব যুবকদের অবস্থা জিজ্ঞেস করো, যারা পুরোনো যুগে স্বীয় শহর থেকে বেরিয়ে গিয়েছিল। তাদের প্রকৃত ঘটনাটি কি? কারণ, এটি একটি বিস্ময়কর ঘটনা।

২. তাঁকে সে লোকের অবস্থা জিজ্ঞেস করো, যিনি দুনিয়ার পূর্ব-পশ্চিম এবং গোটা পৃথিবী সফর করেছেন। তার ঘটনাটি কি?

৩. তাঁর নিকট রূহ বা আত্মা সম্পর্কে জিজ্ঞেস করো, এটি কী জিনিস?

সে দু'জন কুরাইশী মক্কা মুকাররমায় ফিরে এল এবং নিজের কওমের লোকজনকে বলল, আমরা একটি সিদ্ধান্তমূলক ব্যবস্থা নিয়ে এসেছি। তারা দু'জন ইয়াহুদী আলেমদের পূর্ণ ঘটনা শুনাল। এরপর তারা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে এসব প্রশ্ন নিয়ে উপস্থিত হল। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম প্রশ্নগুলো শুনে বললেন, আমি এগুলোর উত্তর দেব কালকে। কিন্তু তিনি তখন ইনশাআল্লাহ বলতে ভুলে যান। এরা ফিরে এল। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আল্লাহর ওহীর অপেক্ষায় থাকলেন, ওহীর মাধ্যমে এসব প্রশ্নের উত্তর দেয়া হবে। কিন্তু প্রতিশ্রুতি অনুযায়ী পরবর্তী দিন কোন ওহী এল না; বরং পনের দিন এ অবস্থাতেই অতিক্রান্ত হল। না জিবরাঈল আমীন এলেন না কোন ওহী নাযিল হল। মক্কার কুরাইশ ঠাট্টা-মজাক করতে আরম্ভ করল, এতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ভীষণ চিন্তিত হলেন। পনের দিন পর জিবরাঈল আমীন সূরা কাহ্ফ নিয়ে অবতরণ করলেন। (তাতে ওহীর বিলম্বের কারণও বর্ণনা করে দেয়া হয়েছে) বলে দেয়া হয়েছে-ভবিষ্যতে কোন কাজের ওয়াদা করলে ইনশাআল্লাহ বলা উচিত। এঘটনায় যেহেতু ইনশাআল্লাহ বলা হয়নি এর প্রতি সতর্ক করার জন্য বিলম্বে ওহী পাঠানো হয়। এ সূরাতে এ বিষয়ে নিম্নোক্ত আয়াতগুলো আসবে- وَلَا تَقُولَنَّ لِشَيْءٍ إِنِّي فَاعِلٌ ذَٰلِكَ غَدًا "ইনশাআল্লাহ না বলে কখনোই কোন বিষয়ে আপনি বলবেন না আমি তা আগামিকাল করবো।" ১৮:২৩

এ সূরাতে যেসব যুবককে আসহাবে কাহ্ফ বলা তাদের ঘটনাও পূর্ণাঙ্গরূপে বলে দেয়া হয়েছে এবং প্রাচ্য-প্রতীচ্যের ভ্রমণকারী যুলকরনাইনের ঘটনারও বিস্তারিত বিবরণ দেয়া হয়েছে। এসেছে রূহ সংক্রান্ত প্রশ্নের উত্তরও। -কুরতুবী, মাযহারী-ইবনে জারীর সূত্রে।

কিন্তু রূহ সংক্রান্ত প্রশ্নোত্তরের বিবরণ ছিল হিকমতের দাবী। এটিকে সূরা বনী ইসরাঈলের শেষে আলাদাভাবে বর্ণনা করা হয়েছে। একারণেই সূরা কাহ্ফকে সূরা বনী ইসরাঈলের পরে রাখা হয়েছে। -সুয়ূতী, মা'আরিফুল কুরআন

وَقَالَ مُجَاهِدٌ تَقْرِضُهُمْ تَتْرُكُهُمْ وَكَانَ لَهُ ثُمُرٌ ذَهَبٌ وَفِضَّةٌ وَقَالَ غَيْرُهُ جَمَاعَةُ الثَّمَرِ بَاخِعٌ مُهْلِكٌ أَسَفًا نَدَمًا الْكَهْفُ الْفَتْحُ فِي الْجَبَلِ وَالرَّقِيمُ الْكِتَابُ مَرْقُومٌ مَكْتُوبٌ مِنَ الرَّقْمِ رَبَطْنَا عَلَى قُلُوبِهِمْ أَلْهَمْنَاهُمْ صَبْرًا لَوْلَا أَنْ رَبَطْنَا عَلَى قَلْبِهَا شَطَطًا إِفْرَاطًا الْوَصِيدُ الْفِنَاءُ جَمْعُهُ وَصَائِدُ وَوُصُدٌ وَيُقَالُ الْوَصِيدُ الْبَابُ مُؤْصَدَةٌ مُطْبَقَةٌ آصَدَ الْبَابَ وَأَوْصَدَ بَعَثْنَاهُمْ أَحْيَيْنَاهُمْ أَزْكَى أَكْثَرُ وَيُقَالُ أَحَلُّ وَيُقَالُ أَكْثَرُ رَيْعًا قَالَ ابْنُ عَبَّاسٍ أُكُلَهَا وَلَمْ تَظْلِمْ لَمْ تَنْقُصْ وَقَالَ سَعِيدٌ عَنِ ابْنِ عَبَّاسٍ الرَّقِيمُ اللَّوْحُ مِنْ رَصَاصٍ كَتَبَ عَامِلُهُمْ أَسْمَاءَهُمْ ثُمَّ طَرَحَهُ فِي خِزَانَتِهِ فَضَرَبَ اللَّهُ عَلَى آذَانِهِمْ فَنَامُوا وَقَالَ غَيْرُهُ وَأَلَتْ تَئِلُ تَنْجُو وَقَالَ مُجَاهِدٌ مَوْئِلًا مَحْرِزًا لَا يَسْتَطِيعُونَ سَمْعًا لَا يَعْقِلُونَ

মুজাহিদ র. বলেন تَقْرِضُهُمْ তাদের ছেড়ে যায়। وَكَانَ لَهُ ثُمُرٌ স্বর্ণ, রৌপ্য। অন্য থেকে বর্ণিত যে, এটি- الثَّمَرِ-এর বহুবচন। بَاخِعٌ বিনাশী। أَسَفًا লজ্জায়। الْكَهْفُ পাহাড়ের গুহা। الرَّقِيمُ লিপিবদ্ধ। مَرْقُومٌ লিখিত। الرَّقْمِ থেকে গঠিত। رَبَطْنَا عَلَى قُلُوبِهِمْ আমি তাদের অন্তরে সবর প্রক্ষিপ্ত না করতাম।) شَطَطًا সীমা অতিক্রম।

الْوَصِيدُ - আঙ্গিনা, এর বহুবচন وَصَائِدُ وَوُصُدٌ। আর বলা হয় الْوَصِيدُ অর্থ দরজা, مُؤْصَدَةٌ অর্থ আবদ্ধ, آصَدَ الْبَابَ وَأَوْصَدَ উভয়ই এ অর্থে ব্যবহৃত হয়। بَعَثْنَاهُمْ আমি তাদেরকে জীবিত করলাম। أَزْكَى প্রচুর,অধিক। বলা হয় أَحَلُّ যা অধিক হালাল অর্থে ব্যবহৃত এবং বলা হয়, أَكْثَرُ رَيْعًا অধিক পরিবর্ধিত। ইব্নে আব্বাস রা. বলেন, أُكُلَهَا -وَلَمْ تَظْلِمْ- ইব্নে আব্বাস রা. থেকে বর্ণনা করেন যে, الرَّقِيمُ শীশার তৈরি ফলক; যার ওপর সে সময়ের রাজা আসহাবে কাহফের নাম খোদিত করেন এবং পরে তাঁর কোষাগারে রেখে দেন। (الرَّقِيمُ লিখিত ফলক, যাতে গুহাবাসীর নাম ও বিবরণ খোদিত ছিল।)

فَضَرَبَ اللَّهُ عَلَى آذَانِهِمْ তাঁরা ঘুমিয়ে পড়লেন। অন্যরা বলেন, وَأَلَتْ تَئِلُ অর্থ, তুমি হেফাজতে থাক। মুজাহিদ র. বলেন, مَوْئِلًا সংরক্ষিত স্থান। لَا يَسْتَطِيعُونَ سَمْعًا অর্থ তারা বুঝে না।

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ تَقْرِضُهُمْ تَتْرُكُهُمْ : মুজাহিদ র. বলেন, تَقْرِضُهُمْ এর অর্থ হল, তাদেরকে ছেড়ে দেয়, তাদেরকে পাশ কেটে যায়।

ইঙ্গিত হল, وَإِذَا غَرَبَتْ تَقْرِضُهُمْ ذَاتَ الشِّمَالِ وَهُمْ فِي فَجْوَةٍ مِنْهُ আয়াতের দিকে। "সূর্য অস্তকালে তাদেরকে অতিক্রম করে বাম পার্শ্ব দিয়ে (যাতে সূর্যের উত্তাপে তাদের কষ্ট না হয়) অথচ তারা গুহার প্রশস্ত চত্তরে অবস্থিত।" ১৮:১৭

وَكَانَ لَهُ ثُمُرٌ ذَهَبٌ وَفِضَّةٌ : ইঙ্গিত হল, كِلْتَا الْجَنَّتَيْنِ آتَتْ أُكُلَهَا وَلَمْ تَظْلِمْ مِنْهُ شَيْئًا وَفَجَّرْنَا خِلَالَهُمَا نَهَرًا وَكَانَ لَهُ ثَمَرٌ আয়াতের দিকে। "আর উভয় উদ্যানের ফাকে ফাকে আমি প্রবাহিত করেছিলাম নহর। আর তার ছিল প্রচুর ধন-সম্পদ।" ১৮ : ৩৩-৩৪

তিনি বলেন, আয়াতে কারীমায় نَهَرًا وَكَانَ لَهُ ثَمَرٌ অর্থ হল, স্বর্ণ-রুপা। অর্থাৎ, মাল।

وَقَالَ غَيْرُهُ جَمَاعَةُ الثَّمَرِ : মুজাহিদ ছাড়া অন্যরা তথা ইবনে আব্বাস রা. বলেছেন, ثُمُرٌ এটি ثَمَرٌ এর বহুবচন।

**ব্যাখ্যাঃ** আয়াতে কারীমায় وَكَانَ لَهُ ثَمَرٌ বাক্যে ثَمَرٌ একটি কিরাআত হল, ثَـــمَرٌ ছা ও মীমে যবর। এটা হল, সংখ্যাগরিষ্ঠের কিরাআত। দ্বিতীয় কিরাআত হল, ثاء ও مـــيم-এ পেশ। এর অর্থ হল সম্পদ। তথা স্বর্ণ-রুপা। মুজাহিদ থেকে বর্ণিত আছে, কুরআনে ثُمُـــرٌ ছা-এর উপর পেশ। এর অর্থ হল মাল। আর যবর সহকারে অর্থ হল ফল। কেউ কেউ বিস্তারিত আলোচনা করেছেন যে, ثَمَرَةٌ এর বহুবচন ثمارٌ এবং ثُمُرٌ। অতএব ثُمُرٌ শব্দ হবে جمع الجمع বা বহুবচনের বহুবচন।

بَاخِعٌ مُهْلِكٌ : ইঙ্গিত হল, فَلَعَلَّكَ بَاخِعٌ نَفْسَكَ عَلَى آثَارِهِمْ إِنْ لَمْ يُؤْمِنُوا بِهَـــذَا الْحَـــدِيثِ أَسَـــفًا আয়াতের দিকে। "তারা (কুরআনের প্রতি) ঈমান আনয়ন না করলে সম্ভবত তাদের পেছনে ঘুরে আপনি দুঃখে আত্ম-বিনাশী হয়ে পড়বেন।" ১৮:৬

তিনি বলেন, আয়াতে بَاخِعٌ মানে বিনাশী।

أَسَفًا نَدَمًا : ইঙ্গিত হল, উপরোক্ত আয়াতের দিকেই। أَسَفًا মানে نَـــدَمًا মানে লজ্জা। আর এটা হল, আবু উবায়দার তাফসীর। কিন্তু কাতাদা থেকে বর্ণিত আছে যে, আয়াতে أَسَفًا মানে চিন্তা ও উদ্বেগ ও উৎকণ্ঠা।

الْكَهْفُ الْفَتْحُ فِي الْجَبَلِ : ইঙ্গিত হল, أَمْ حَسِبْتَ أَنَّ أَصْحَابَ الْكَهْفِ وَالرَّقِيمِ كَانُوا مِنْ آيَاتِنَا عَجَبًا আয়াতের দিকে। "আপনি কি মনে করেন যে, গুহা রকীমের অধিবাসীরা (উভয়টিই একই দলের উপাধি) আমার নিদর্শনাবলীর মধ্যে বিস্ময়কর?" ১৮:৯

তিনি বলেন, আয়াতে الْكَهْفُ এর অর্থ হল, পাহাড়ের গর্ত।

وَالرَّقِيمُ الْكِتَابُ مَرْقُومٌ مَكْتُوبٌ مِنَ الرَّقْمِ : ইঙ্গিত হল, উপরোক্ত আয়াতের দিকেই।

তিনি বলেন, الرَّقِيمُ মানে লিপিবদ্ধ। مَرْقُومٌ শব্দটি رقمٌ إسم مفعول থেকে। এর অর্থ হল, লেখা। আয়াতে الرَّقِيمُ দ্বারা কি উদ্দেশ্য? এ ব্যাপারে মুফাসসিরীনে কেরামের বিভিন্ন উক্তি রয়েছে। হযরত সাঈদ ইবনে জুবাইর র. থেকে বর্ণিত আছে, الـــرَّقِيمُ দ্বারা উদ্দেশ্য পাথরের একটি ফলক। যার উপর তৎকালিন সম্রাট নাম খুঁদাই করে গর্তের দরজায় লাগিয়ে দিয়েছিল। একারণে আসহাবে কাহ্‌ফকে أصحابَ الرقيم ও বলা হয়। কেউ কেউ বলেছেন, الرَّقِيمُ হল, একটি পাহাড়ের নাম। অথবা এরূপ একটি উপত্যকার নাম, যাতে রয়েছে তাদের গর্ত। অথবা তাদের জনপদের নাম। অথবা তাদের কুকুরের নাম। অন্যরাও আরো বিভিন্ন মন্তব্য করেছেন। আর কেউ কেউ বলেছেন, তাদের বাড়ি। যেটি দাযবান ও আয়লার মাঝে অবস্থিত। ফিলিস্তিনে নয়। আর কেউ কেউ অন্যান্য উক্তি করেছেন যেগুলো পরস্পর বিরোধী। আল্লাহ ও তদীয় রাসূল এ গর্ত কোথায় সে সম্পর্কে আমাদেরকে অবহিত করেন নি। কারণ, এতে আমাদের কোন ফায়দা নেই। নেই শরঈ কোন লক্ষ্য-উদ্দেশ্যও। -কাস্তাল্লানী

عَلَى قُلُوبِهِمْ أَلْهَمْنَاهُمْ صَبْرًا : ইঙ্গিত হল, وَرَبَطْنَا عَلَى قُلُوبِهِمْ إِذْ قَامُوا আয়াতের দিকে। "এবং আমি তাদের অন্তর দৃঢ় করেছিলাম তারা যখন দাঁড়াল......... ।"

তিনি বলেন, আয়াতে وَرَبَطْنَا عَلَى قُلُوبِهِمْ এর অর্থ হল, আমি তাদের মাঝে সবর প্রক্ষিপ্ত করে দিলাম। তাদের অন্তরকে মজবুত করলাম।

لَوْلَا أَنْ رَبَطْنَا : এ শব্দটি যদিও সূরা কাসাসের কিন্তু ربط على القلب সেখানেও সবরের অর্থে, সেহেতু ইমাম বুখারী র. এটি এখানে উল্লেখ করেছেন।

شَطَطًا إِفْرَاطًا : ইঙ্গিত হল, وَالْأَرْضِ لَنْ نَدْعُوَ مِنْ دُونِهِ إِلَهًا لَقَدْ قُلْنَا إِذًا شَطَطًا আয়াতের দিকে। "আমরা কখনোই তার পরিবর্তে অন্য কোন ইলাহকে আহ্বান করব না। যদি করি (আল্লাহ না করুন) তবে তা হবে অতিশয় গর্হিত কাজ।"

তিনি বলেন, আয়াতে কারীমায় شَطَطٌ এর অর্থ হল, সীমা অতিক্রম করা, অনর্থক ও গলত কথা বলা।

وَكَلْبُهُمْ بَاسِطٌ ,ইঙ্গিত হল : الْوَصِيدُ الْفِنَاءُ جَمْعُهُ وَصَائِدُ وَوُصُدٌ وَيُقَالُ الْوَصِيدُ الْبَابُ مُؤْصَدَةٌ مُطْبَقَةٌ آصَدَ الْبَابَ وَأَوْصَدَ ذِرَاعَيْهِ بِالْوَصِيدِ আয়াতের দিকে। "এবং তাদের কুকুর (দহলিজে বসে) ছিল সম্মুকের পা দু'টি গুহাদ্বারে ছড়িয়ে।" ১৮:১৮

তিনি বলেন, আয়াতে الْوَصِيدُ এর অর্থ হল, فناء। ফা-এর নিচে যের, ঘরের আঙ্গিনা দহলিজ। وصائد এর বহুবচন مساجد এর ওযনে এবং وُصُدٌ। বলা হয়, وصيد এর আরেক অর্থ আসে দরজা। আর موصبةٌ অর্থ হল, বন্ধ দরজা। (এ শব্দটি এখানে وصيد এর সাথে মিল থাকার কারণে এনেছেন। অন্যথায় এটি ত্রিশ পারার সূরা হুমাযাহ-এর) صَدَ الْبَابَ وَأَوْصَدَ এর অর্থ হল, দরজা বন্ধ করে দিয়েছে।

ইঙ্গিত হল, ثُمَّ بَعَثْنَاهُمْ لِنَعْلَمَ أَيُّ الْحِزْبَيْنِ أَحْصَى لِمَا لَبِثُوا أَمَدًا : بَعَثْنَاهُمْ أَحْيَيْنَاهُمْ আয়াতের দিকে। "পরে আমি তাদেরকে (ঘুম থেকে) জাগ্রত করলাম (বাহ্যিকভাবে) জানার জন্য যে, দু'দলের (গুহায় থাকার মেয়াদ সংক্রান্ত বিতর্ককারীদের মধ্য থেকে) কোনটি তাদের অবস্থিতিকাল সঠিকভাবে নির্ণয় করতে পারে।" ১৮:১২

তিনি বলেন, আয়াতে بَعَثْنَا শব্দের অর্থ হল, আমি তাদের জীবিত করলাম। এটা আবু উবায়দার তাফসীর। উদ্দেশ্য হল, ঘুম থেকে উঠালাম, জাগ্রত করলাম। কারণ ঘুম মৃত্যুর মতই। তাছাড়া সামনে পনের নং রুকূতে আছে- وَكَذَلِكَ بَعَثْنَاهُمْ لِيَتَسَاءَلُوا بَيْنَهُمْ "এবং এভাবেই আমি তাদেরকে জাগ্রত করলাম, (অর্থাৎ, দীর্ঘ নিদ্রা থেকে জাগ্রত করলাম) যাতে তারা পরস্পরে জিজ্ঞাসাবাদ করে।" ১৮:১৯

ইঙ্গিত হল, فَلْيَنْظُرْ أَيُّهَا أَزْكَى طَعَامًا : أَزْكَى أَكْثَرُ وَيُقَالُ أَحَلُّ وَيُقَالُ أَكْثَرُ رَيْعًا আয়াতের দিকে। "সে যেন (শহরে পৌছে) কোন্ খাদ্য হালাল (তা দেখে) তা হতে কিছু নিয়ে আসে তোমাদের জন্য।" ১৮:১৯

তিনি বলেন, আয়াতে أَزْكَى মানে অধিক। অর্থাৎ, নগরবাসীর বেশিরভাগ খাবার। আবার বলা হয়, এর অর্থ সবচে' হালাল। অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা. ও সাঈদ ইবনে জুবাইর র. থেকে أَزْكَى এর তাফসীর 'সবচে' হালাল বর্ণিত আছে। তথা সবচে' হালাল খাবার নিয়ে আসবে। এটি উত্তম। কারণ, তাদের উদ্দেশ্য হল, শুধু হালাল। চাই বেশি হোক বা কম। যেহেতু কওমের বেশিরভাগ লোক প্রতিমা পূজক ছিল, যারা বেশিরভাগই স্বীয় প্রতিমাগুলোর নামে জবাই করত এবং শহরে বেশিরভাগ এ হারাম গোশতই বিক্রি হত, সেহেতু أَزْكَى তথা সবচে" হালাল বলার প্রয়োজন হয়েছে। যাতে মুসলমানদের জবাইকৃত গোশত আনে। وَيُقَالُ أَكْثَرُ رَيْعًا আর কেউ কেউ বলেছেন, أَزْكَى এর অর্থ হল, যে খাবার সবচে' বেশি পরিচ্ছন্ন। ভাল করে রান্না হবার কারণে বেড়ে গেছে।

ইঙ্গিত হল, كِلْتَا الْجَنَّتَيْنِ آتَتْ أُكُلَهَا وَلَمْ تَظْلِمْ مِنْهُ شَيْئًا : قَالَ ابْنُ عَبَّاسٍ أُكُلَهَا আয়াতের দিকে। "উভয় উদ্যানই ফলদান করত এবং এতে কোন ত্রুটি করত না।" ১৮:৩৩

وَلَمْ تَظْلِمْ لَمْ تَنْقُصْ : ইঙ্গিত হল, উপরোক্ত আয়াতে দিকে যে, এ আয়াতে لَمْ تَظْلِمْ এর অর্থ হল, কোন ত্রুটি করেন না।

**সতর্কবাণীঃ** বুখারীর ব্যাখ্যাগ্রন্থ যেমন, ফাতহুল বারী, উমদাতুল কারী এবং কাস্তাল্লানীতে أُكُلَهَا وَلَمْ تَظْلِمْ لَمْ تَنْقُصْ এরকম আছে। কিন্তু তাইসীরুল কারী শরহুল বুখারীতে আছে- أكلها ثمرها অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, أُكُلَهَا অর্থ এর ফল। আর وَلَمْ تَظْلِمْ অর্থ হল, এটি কোন ত্রুটি করে নি।

وَقَالَ سَعِيدٌ عَنِ ابْنِ عَبَّاسٍ الرَّقِيمُ اللَّوْحُ مِنْ رَصَاصٍ كَتَبَ عَامِلُهُمْ أَسْمَاءَهُمْ ثُمَّ طَرَحَهُ فِي خِزَانَتِهِ : সাঈদ ইবনে জুবাইর হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেছেন, رقيم হল, শীশার একটি ফলক। যাতে তৎকালিন শাসক আসহাবে কাহফের নাম লিখে স্বীয় ট্রেজারীতে রেখে দিয়েছিলেন।

আল্লামা আইনী র. বলেন, لايوجَدُ هَذَا فِي كَثِيرٍ مِنَ النُّسَخِ । -উমদা উদ্দেশ্য হল, এ অংশটুকু এখানে অধিকাংশ কপিতে নেই। কারণ, এর স্থান ছিল উপরে। যেখানে الرقيم الكتاب مرقوم রয়েছে। সম্ভবত লিপিকারের ভুলের কারণে এখানে বর্ণিত হয়েছে। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

فَضَرَبَ اللَّهُ عَلَى آذَانِهِمْ فَنَامُوا : ইঙ্গিত হল, فَضَرَبْنَا عَلَى آذَانِهِمْ فِي الْكَهْفِ سِنِينَ عَدَدًا আয়াতের দিকে। "অতঃপর আমি তাদেরকে গুহায় কয়েক বৎসর ঘুমের পর্দা ফেলে দিলাম (ঘুমন্ত অবস্থায় রাখলাম)।" ১৮:১১

তিনি বলেন, আয়াতে কারীমায় ضَرَبْنَا عَلَى آذَانِهِمْ এর অর্থ হল, আল্লাহ তা'আলা তাদের কানের উপর পর্দা ফেলে দিয়েছেন। ফলে তারা ঘুমিয়ে গেছে। মূলত গাফিলতির ঘুমকে এরূপ শব্দে ব্যক্ত করা হয়। কারণ, ঘুমের সময় সর্ব প্রথম চোখ বন্ধ হয়। কিন্তু কান নিজের কাজ করতে থাকে। আওয়াজ শোনা যায়। কিন্তু ঘুম পূর্ণাঙ্গ ও প্রবল হলে কানও নিজের কাজ পরিহার করে।

وَقَالَ غَيْرُهُ وَأَلَتْ تَئِلُ تَنْجُو وَقَالَ مُجَاهِدٌ مَوْئِلًا مَحْرِزًا : ইঙ্গিত হল, بَلْ لَهُمْ مَوْعِدٌ لَنْ يَجِدُوا مِنْ دُونِهِ مَوْئِلًا আয়াতের দিকে। "কিন্তু তাদের (আযাবের) জন্য রয়েছে এক প্রতিশ্রুত মুহূর্ত; (অর্থাৎ কিয়ামত দিবস) যা থেকে তারা কখনোই কোন আশ্রয়স্থল পাবে না।" ১৮:৫৮

ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা বলেছেন, আয়াতে কারীমায় مَوْئِلًا ইসমে জরফ। وأل يئل من باب ضرب يضرب মুক্তি পাওয়া। সুতরাং مَوْئِلًا এর অর্থ হল, আশ্রয়স্থল। মুজাহিদ র. বলেছেন, مَوْئِلًا এর অর্থ, مَحْرِز তথা হেফাযতের জায়গা, সংরক্ষিত স্থান।

لَا يَسْتَطِيعُونَ سَمْعًا لَا يَعْقِلُونَ : ইঙ্গিত হল, الَّذِينَ كَانَتْ أَعْيُنُهُمْ فِي غِطَاءٍ عَنْ ذِكْرِي وَكَانُوا لَا يَسْتَطِيعُونَ سَمْعًا আয়াতের দিকে। "যাদের চক্ষু ছিল (দুনিয়াতে দীনে হক দেখার ব্যাপারে) অন্ধ আমার নিদর্শনের প্রতি এবং যারা শুনতেও ছিল অক্ষম (যেমনিভাবে তারা দেখত না; এমনিভাবে শুনতেও পারত না)।" ১৮:১০১

তিনি বলেন, আয়াতে কারীমায় لَا يَسْتَطِيعُونَ سَمْعًا এর অর্থ হল, তাদের বিবেকে অনুধাবন করতে পারে না যে, চিন্তা-ফিকির করে ঈমান আনবে। এটি তাফসীর বিল লাযিম। কারণ, বিবেকের এদু'টি উপকরণ রয়েছে একটি কান আর একটি চোখ। যেহেতু চোখের উপর পর্দা আর কান বধির সেহেতু আকল কি কাজ করবে? অথবা মনে করুন أَعْيُنُهُمْ দ্বারা তাদের বিবেকের চোখ উদ্দেশ্য।

## بَاب وَكَانَ الْإِنْسَانُ أَكْثَرَ شَيْءٍ جَدَلًا — বুখারী ৬৮৭

**২৪৫২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "মানুষ অধিকাংশ ব্যাপারেই বিতর্কপ্রিয়।"

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ بْنِ سَعْدٍ حَدَّثَنَا أَبِي عَنْ صَالِحٍ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي عَلِيُّ بْنُ حُسَيْنٍ أَنَّ حُسَيْنَ بْنَ عَلِيٍّ أَخْبَرَهُ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ طَرَقَهُ وَفَاطِمَةَ قَالَ أَلَا تُصَلِّيَانِ رَجْمًا بِالْغَيْبِ لَمْ يَسْتَبِنْ فُرُطًا يُقَالُ نَدَمًا سُرَادِقُهَا مِثْلُ السُّرَادِقِ وَالْحُجْرَةِ الَّتِي تُطِيفُ بِالْفَسَاطِيطِ يُحَاوِرُهُ مِنْ الْمُحَاوَرَةِ لَكِنَّا هُوَ اللَّهُ رَبِّي أَيْ لَكِنْ أَنَا هُوَ اللَّهُ رَبِّي ثُمَّ حَذَفَ الْأَلِفَ وَأَدْغَمَ إِحْدَى النُّونَيْنِ فِي الْأُخْرَى وَفَجَّرْنَا خِلَالَهُمَا نَهَرًا يَقُولُ بَيْنَهُمَا زَلَقًا لَا يَثْبُتُ فِيهِ قَدَمٌ هُنَالِكَ الْوَلَايَةُ مَصْدَرُ الْوَلِيِّ عُقُبًا عَاقِبَةٌ وَعُقْبَى وَعُقْبَةٌ وَاحِدٌ وَهِيَ الْآخِرَةُ قِبَلًا وَقُبُلًا وَقَبَلًا اسْتِئْنَافًا لِيُدْحِضُوا لِيُزِيلُوا الدَّحْضُ الزَّلَقُ

**২৪৮.** আলী ইব্‌নে আবদুল্লাহ্ র.......... আলী রা. সূত্রে বর্ণিত রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একদা রাতের বেলা তাঁর (হযরত আলী রা.) ও ফাতিমা রা. -এর কাছে এসে বললেন, তোমরা কি নামায আদায় করছ না?

(সালাত-এর মর্ম 'তাহাজ্জুদের নামায' (পরবর্তী ঘটনা) আলী রা. বললেন, আল্লাহ্ আমাদের জেগে তাহাজ্জুদের নামায পড়ার তাওফীক দান করেন নি। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম وَكَانَ الْإِنْسَانُ أَكْثَرَ شَـــيْءٍ جَـــدَلًا এ আয়াত পড়ে চলে গেলেন। (বুখারী, ১ম খণ্ড, তাহাজ্জুদ অধ্যায়)। رَجْمًا بِالْغَيْبِ ব্যাপারটি অস্পষ্ট ছিল। فُرُطًـــا লজ্জা। سُرَادِقُهَا তার বেষ্টনীর মত। يُحَاوِرُهُ অর্থাৎ, ক্ষুদ্র কথার আদান প্রদান। الْمُحَاوَرَةَ থেকে। لَكِنَّا هُـــوَ اللَّـــهُ رَبِّـــي (কিন্তু আল্লাহই আমার প্রতিপালক।) এখানে আসলে ছিল لَكِنْ أَنَا কিন্তু 'আলিফ' বিলুপ্ত করে একটি 'নূন' কে আরেকটি 'নুনের' সাথে এদগাম করে দেয়া হয়। وَفَجَّرْنَا خِلَالَهُمَا نَهَرًا - خِلَالَهُمَا অর্থ উভয়ের মাঝে। زَلَقًا অর্থ, যার ওপর পা টিকে থাকে না। هُنَالِـــكَ الْوَلَايَـــةُ (এ ক্ষেত্রে সাহায্য করার অধিকার) অর্থ, এ ক্ষেত্রে সাহায্য করার অধিকার একমাত্র আল্লাহরই।-আল-কুরআন ১৫ : 88 الْوَلَايَةُ এটি الْوَلِيِّ শব্দের মাসদার। عُقْبًا عَاقِبَةٌ وَعُقْبَى وَعُقْبَةٌ সবগুলো একই অর্থে ব্যবহৃত। এর অর্থ হচ্ছে, (পরিণাম)। قِبَلًا وَقُبُلًا وَقَبَلًا -সম্মুখ। لِيُدْحِضُوا পদস্খলন করে দেয়। الدَّحْضُ থেকে গঠিত। অর্থ পদস্খলন।

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. এ হাদীসটি এখানে সংক্ষেপে উল্লেখ করে কিতাবুত তাহাজ্জুদে ১৫২পৃষ্ঠায় উল্লেখিত বিস্তারিত হাদীসের দিকে ইঙ্গিত করেছেন। ইমাম বুখারী র. স্বীয় সূক্ষ্ম দৃষ্টিতে বিভিন্ন স্থানে এরূপ করেছেন যে, মূল শিরোনামের সাথে যে অংশের মিল, সেটি বিস্তারিত হাদীসের দিকে ইঙ্গিত করে ছেড়ে দিয়েছেন। যাতে রয়েছে, আমি (হযরত আলী রা.) আরয করলাম যে, আমাদের জান তো আল্লাহর নিয়ন্ত্রনে। যখন আল্লাহ তা'আলা আমাদেরকে উঠাতে চান তখন আমরা উঠি তথা আমরা তো শুধু এতটুকু নামাযই পড়তে পারি, যতটুকু আমাদের তাকদীরে আছে। এতদশ্রবণে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফিরে গেলেন কোন উত্তর দিলেন না। অতঃপর আমি শুনলাম প্রত্যাবর্তনকালে তিনি স্বীয় উরুর উপর হাত মেরে এ আয়াত তিলাওয়াত করছেন- وَكَانَ الْإِنْسَانُ أَكْثَرَ شَيْءٍ جَدَلًا

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসে মিল এ অংশেই।

رَجْمًا بِالْغَيْبِ لَمْ يَسْتَبِنْ : ইঙ্গিত হল, سَيَقُولُونَ ثَلَاثَةٌ رَابِعُهُمْ كَلْبُهُمْ وَيَقُولُونَ خَمْسَةٌ سَادِسُهُمْ كَلْبُهُمْ رَجْمًـــا بِالْغَيْـــبِ আয়াতের দিকে। "এবং কেউ কেউ বলবে, তারা (আসহাবে কাহ্ফ) ছিল, পাঁচজন, তাদের ষষ্ঠজন ছিল তাদের কুকুর, অজানা বিষয়ে অনুমানের উপর নির্ভর করে।" ১৮:২২

তিনি বলেন, আয়াতে رَجْمًا بِالْغَيْـــبِ এর অর্থ স্পষ্ট হয়নি। তাদের নিশ্চিত জানা নেই যে আসহাবে কাহ্ফ কতজন ছিলেন। এটা শুধু না দেখে পাথর নিক্ষেপ করা। অনুমান করে কথা বলা। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, আসহাবে কাহাফের সংখ্যা কত ছিল, এ ব্যাপারে মতবিরোধে তিনটি উক্তি বর্ণিত হয়েছে। কেউ বলেছেন, তিনজন, চতুর্থটি তাদের কুকুর। কেউ কেউ বলেছে, এটি ইয়াহুদীদের উক্তি। আরে কেউ বলেছেন এটি হল, নাজরানের খ্রিষ্টান সায়্যেদের উক্তি। সে ছিল ইয়াকুবী। আর নাসারারা বলেছে, হয়তবা তাদের আকীদ বলেছে পাঁচজন। তাদের ষষ্ঠ নম্বর হল, তাদের কুকুর। এ দু'উক্তির পরে আল্লাহ তা'আলা বলেছেন, رَجْمًـــا بِالْغَيْـــبِ। আর মুসলমানরা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সংবাদের ভিত্তি করে বলেছেন, তারা সাতজন। অষ্টম নাম্বার হল, তাদের কুকুর। رَجْمًـــا শব্দটি মাফঊলে লাহুও হতে পারে এবং হালের স্থানেও হতে পারে। অর্থাৎ ظَانِّينَ।-কাস্তাল্লানী

فُرُطًا يُقَالُ نَدَمًا : ইঙ্গিত হল, وَكَانَ أَمْـــرُهُ فُرُطًـــا আয়াতের দিকে। "যে তার (খেয়াল-খুশির অনুসরণ করে ও) যার কার্যকলাপ (খাহেশাতে নফসানীর অনুসরণে) সীমা অতিক্রম করে।" ১৮:২৮

سُرَادِقُهَا مِثْلُ السُّرَادِقِ وَالْحُجْرَةِ الَّتِي تُطِيفُ بِالْفَسَاطِيطِ: ইঙ্গিত হল, إِنَّا أَعْتَدْنَا لِلظَّالِمِينَ نَارًا أَحَاطَ بِهِمْ سُـــرَادِقُهَا আয়াতের দিকে। "আমি জালেমদের জন্য প্রস্তুত করে রেখেছি অগ্নি, যার বেষ্টনী তাদেরকে পরিবেষ্টন করে থাকবে।" ১৮:২৯

তিনি বলেন, আয়াতে কারীমায় سُرَادِقُهَا দ্বারা উদ্দেশ্য হল, শামিয়ানার ন্যায় এবং সে হুজরার ন্যায় যেটাকে তাবুসমূহ ঘিরে রাখে। মূলত سُرَادِقُ হল, সে সকল জিনিস যেটি কোন জিনিসকে পরিবেষ্টন করে থাকে। চাই চার দেয়াল হোক বা শামিয়ানা কিংবা তাবু। এর বহুবচন হল, سُرادقات।

وَكَانَ لَهُ ثَمَرٌ فَقَالَ لِصَاحِبِهِ وَهُوَ يُحَاوِرُهُ : ইঙ্গিত হল, يُحَاوِرُهُ مِنَ الْمُحَاوَرَةِ আয়াতের দিকে। "এবং তার প্রচুর ধন-সম্পদ ছিল। অতঃপর কথা প্রসঙ্গে সে তার বন্ধুকে বলল, ........।" ১৮:৩৪

তিনি বলেন, আয়াতে يُحَاوِرُهُ শব্দটি محاورة থেকে নিষ্পন্ন। কথোপোকথন করা।

لَكِنَّا هُوَ اللَّهُ ,ইঙ্গিত হল : لَكِنَّا هُوَ اللَّهُ رَبِّي أَيْ لَكِنْ أَنَا هُوَ اللَّهُ رَبِّي ثُمَّ حَذَفَ الْأَلِفَ وَأَدْغَمَ إِحْدَى النُّونَيْنِ فِي الْأُخْرَى رَبِّي وَلَا أُشْرِكُ بِرَبِّي أَحَدًا আয়াতের দিকে। "কিন্তু (আমি তো এ বিশ্বাস পোষণ করি যে,) তিনিই আল্লাহ, আমার প্রতিপালক এবং আমি কাউকেও আমার রবের শরীক করি না।"১৮:৩৮

তিনি বলেন, لَكِنَّا هُوَ اللَّهُ رَبِّي মূলত لكن أنا هو الله ربى ছিল। অতঃপর أنـــا এর হামযাকে উহ্য করে নূনকে নূনের মধ্যে ইদগাম করে দেয়া হয়েছে, لكنا হয়েছে।

فَتُصْبِحَ صَعِيدًا زَلَقًا ,ইঙ্গিত হল : وَفَجَّرْنَا خِلَالَهُمَا نَهَرًا يَقُولُ بَيْنَهُمَا زَلَقًا لَا يَثْبُتُ فِيهِ قَدَمٌ আয়াতের দিকে। "যার ফলে তা উদ্ভিত শূন্য ময়দানে পরিণত হবে।" ১৮:৪০

তিনি বলেন, زلقا মানে এরূপ পরিচ্ছন্ন, তেলতেলে যার উপর তা জমে থাকে না; বরং পিছলে যায়।

وَمَا كَانَ مُنْتَصِرًا (٤٣) هُنَالِكَ الْوَلَايَةُ لِلَّهِ الْحَقِّ ,ইঙ্গিত হল : هُنَالِكَ الْوَلَايَةُ مَصْدَرُ الْوَلِيِّ আয়াতের দিকে।

(এরূপ স্থানে সাহায্য করা তো বরহক আল্লাহরই কাজ) "এবং সে নিজেও প্রতিকারে সমর্থ হল না। এক্ষেত্রে কর্তৃত্ব আল্লাহরই, যিনি সত্য।" ১৮:৪৩-৪৪

তিনি বলেন, আয়াতে الْوَلَايَةُ শব্দটি وليٌّ এর মাসদার। যার অর্থ আসে নুসরত ও মদদ করা।

عُقْبًا عَاقِبَةٌ وَعُقْبَى وَعُقْبَةٌ وَاحِدٌ وَهِيَ الْآخِرَةُ : ইঙ্গিত হল, উপরোক্ত আয়াতের সাথে মিলিত আরেকটি আয়াত অর্থাৎ, هُوَ خَيْرٌ ثَوَابًا وَخَيْرٌ عُقْبًا আয়াতের দিকে। "আর সাওয়াব সবচে' ভাল। তার পরিণতি সবচে' ভাল।" ১৮:৪৪

তিনি বলেন, আয়াতে কারীমায় عُقْبَـــةٌ কাফ সাকিন। অন্য কিরাআতে কাফের উপর পেশ। মানে পরিণতি। অতঃপর বলন যে, عَقَبَةٌ عَاقِبَةٌ عُقْبَةٌ সবগুলোর একই অর্থ। অর্থাৎ আখেরাতের পরিণতি।

أَوْ يَـــأْتِيَهُمُ الْعَـــذَابُ قُبُلًـــا ,ইঙ্গিত হল : الْآخِرَةُ قِبَلًا وَقُبُلًا وَقَبَلًا اسْتِئْنَافًا আয়াতের দিকে। "অথবা এ আযাব তাদের সামনাসামনি দাঁড়াবে।" ১৮:৫৫

উদ্দেশ্য হল, তাদের অবস্থা দ্বারা বোঝা যায়, আযাবেরই অপেক্ষা করছে। অন্যথায় প্রমাণ সবগুলোই পূর্ণাঙ্গ হয়েছে।

তিনি বলেন, আয়াতে قُبُلًـــا কাফ আর বা-তে পেশ এবং قِبَلًـــا কাফের নিচে যের বা-এর নিচে যবর। এমনিভাবে উভয়টির উপর যবর হলেও শব্দ তিনটির অর্থ এক। তথা সামনে আসা। উদ্দেশ্য এই যে, তিন কিরাআতেই অর্থ এক। আর কেউ কেউ বলেছেন, قُبُلًـــا উভয়টিতে পেশ সহকারে। বিভিন্ন প্রকার আযাব ইত্যাদি। এটি মানসূব হয়েছে হাল হওয়ার ভিত্তিতে ضمير থেকে অথবা العذاب থেকে। -কাস্তাল্লানী

وَيُجَادِلُ الَّذِينَ كَفَرُوا بِالْبَاطِلِ لِيُدْحِضُوا بِهِ الْحَقَّ ,ইঙ্গিত হল : لِيُدْحِضُوا لِيُزِيلُوا الدَّحْضُ الزَّلَقُ আয়াতের দিকে। "আর কাফেররা অন্যায় কথাগুলো ধরে ধরে ঝগড়া করত। যাতে তার মাধ্যমে হক কথাগুলোকে দূর করে দেয়।" ১৮:৫৬

তিনি বলেন, আয়াতে يُدْحِضُوا এর অর্থ আসে দূরিভুত করে দেয়া। এর মূল মাদ্দা হল, دَحْضٌ باب فتح থেকে। এর অর্থ হল, পিছলে যাওয়া।

## بَاب وَإِذْ قَالَ مُوسَى لِفَتَاهُ لَا أَبْرَحُ حَتَّى أَبْلُغَ مَجْمَعَ الْبَحْرَيْنِ أَوْ أَمْضِيَ حُقُبًا زَمَانًا وَجَمْعُهُ أَحْقَابٌ

**২৪৫৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "স্মরণ করুন যখন মূসা তাঁর খাদেমকে (ইউশা ইবনে নূন) বলেছিল. (এই সফরে) দুই সমুদ্রের সঙ্গমস্থলে না পৌঁছে আমি থামব না অথবা আমি যুগ যুগ ধরে চলতে থাকব।" حُقُبًا অর্থ, যুগ. তার বহুবচন أَحْقَابٌ।

**ব্যাখ্যা :** এ সফরের কারণ ছিল, একবার হযরত মূসা আ. বনী ইসরাঈলের সামনে ওয়াজ করেছিলেন, তখন কেউ জিজ্ঞেস করল, এ সময় মানুষের মধ্যে সবচে' বড় আলেম কে? তিনি বললেন আমি। আর এ বলাটাও ঠিক ছিল। কারণ, তিনি ছিলেন, দৃঢ়তা অবলম্বনকারী নবীদের অন্তর্ভুক্ত। তাঁর সমান ইলম অন্য কারো ছিল না। কিন্তু বাহ্যত শব্দটি ছিল নিঃশর্ত ব্যাপক। এজন্য আল্লাহ তা'আলা মঞ্জুর করলেন যে, আল্লাহ তা'আলা তাঁকে কথা-বার্তায় সতর্কতা শিক্ষা দিবেন। তথা ইরশাদ হল যে, আমার এক বান্দা মাজমাউল বাহরাইনে তথা দুই সমুদ্রে সঙ্গমস্থলে আছে যে তোমার চেয়ে অধিক জ্ঞানের অধিকারী। উদ্দেশ্য ছিল, কোন কোন বিষয়ের জ্ঞান তার বেশি। যদিও আল্লাহর নৈকট্যে এগুলোর দখল নাই থাকুক না কেন। যেমন, শীঘ্রই বিষয়টি স্পষ্ট হবে। কিন্তু এর ভিত্তিতে উত্তরে নিঃশর্তভাবে নিজেকে সবচে' বড় আলেম বলা উচিত ছিল না। যাই হোক মূসা আ. তার সাথে সাক্ষাত করার জন্য আগ্রহী হলেন এবং জিজ্ঞেস করলেন যে, তার কাছে পৌঁছার কি সূরত? ইরশাদ হল যে একটি নিষ্প্রাণ মাছ নিজের সাথে নিয়ে সফর করো। যেখানে সে মাছ হারিয়ে যাবে, সেখানেই সে ব্যক্তি আছে। حُقُبًا এর অর্থ হল, জমানো। তার বহুবচন আসে أحقاب। কেউ কেউ বলেছেন, এক হুকবা হয় আশি বছরে। ইত্যাদি

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَمْرُو بْنُ دِينَارٍ قَالَ أَخْبَرَنِي سَعِيدُ بْنُ جُبَيْرٍ قَالَ قُلْتُ لِابْنِ عَبَّاسٍ إِنَّ نَوْفًا الْبِكَالِيَّ يَزْعُمُ أَنَّ مُوسَى صَاحِبَ الْخَضِرِ لَيْسَ هُوَ مُوسَى صَاحِبَ بَنِي إِسْرَائِيلَ فَقَالَ ابْنُ عَبَّاسٍ كَذَبَ عَدُوُّ اللَّهِ حَدَّثَنِي أُبَيُّ بْنُ كَعْبٍ أَنَّهُ سَمِعَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ إِنَّ مُوسَى قَامَ خَطِيبًا فِي بَنِي إِسْرَائِيلَ فَسُئِلَ أَيُّ النَّاسِ أَعْلَمُ فَقَالَ أَنَا فَعَتَبَ اللَّهُ عَلَيْهِ إِذْ لَمْ يَرُدَّ الْعِلْمَ إِلَيْهِ فَأَوْحَى اللَّهُ إِلَيْهِ إِنَّ لِي عَبْدًا بِمَجْمَعِ الْبَحْرَيْنِ هُوَ أَعْلَمُ مِنْكَ قَالَ مُوسَى يَا رَبِّ فَكَيْفَ لِي بِهِ قَالَ تَأْخُذُ مَعَكَ حُوتًا فَتَجْعَلُهُ فِي مِكْتَلٍ فَحَيْثُمَا فَقَدْتَ الْحُوتَ فَهُوَ ثَمَّ فَأَخَذَ حُوتًا فَجَعَلَهُ فِي مِكْتَلٍ ثُمَّ انْطَلَقَ وَانْطَلَقَ مَعَهُ بِفَتَاهُ يُوشَعَ بْنِ نُونٍ حَتَّى إِذَا أَتَيَا الصَّخْرَةَ وَضَعَا رُءُوسَهُمَا فَنَامَا وَاضْطَرَبَ الْحُوتُ فِي الْمِكْتَلِ فَخَرَجَ مِنْهُ فَسَقَطَ فِي الْبَحْرِ فَاتَّخَذَ سَبِيلَهُ فِي الْبَحْرِ سَرَبًا وَأَمْسَكَ اللَّهُ عَنْ الْحُوتِ جِرْيَةَ الْمَاءِ فَصَارَ عَلَيْهِ مِثْلَ الطَّاقِ فَلَمَّا اسْتَيْقَظَ نَسِيَ صَاحِبُهُ أَنْ يُخْبِرَهُ بِالْحُوتِ فَانْطَلَقَا بَقِيَّةَ يَوْمِهِمَا وَلَيْلَتَهُمَا حَتَّى إِذَا كَانَ مِنْ الْغَدِ قَالَ مُوسَى لِفَتَاهُ آتِنَا غَدَاءَنَا لَقَدْ لَقِينَا مِنْ سَفَرِنَا هَذَا نَصَبًا قَالَ وَلَمْ يَجِدْ مُوسَى النَّصَبَ حَتَّى جَاوَزَا الْمَكَانَ الَّذِي أَمَرَ اللَّهُ بِهِ فَقَالَ لَهُ فَتَاهُ أَرَأَيْتَ إِذْ أَوَيْنَا إِلَى الصَّخْرَةِ فَإِنِّي نَسِيتُ الْحُوتَ وَمَا أَنْسَانِيهِ إِلَّا الشَّيْطَانُ أَنْ أَذْكُرَهُ وَاتَّخَذَ سَبِيلَهُ فِي الْبَحْرِ عَجَبًا قَالَ فَكَانَ لِلْحُوتِ سَرَبًا وَلِمُوسَى وَلِفَتَاهُ عَجَبًا فَقَالَ مُوسَى ذَلِكَ مَا كُنَّا نَبْغِي فَارْتَدَّا عَلَى آثَارِهِمَا قَصَصًا قَالَ رَجَعَا يَقُصَّانِ آثَارَهُمَا حَتَّى انْتَهَيَا إِلَى الصَّخْرَةِ فَإِذَا رَجُلٌ مُسَجًّى ثَوْبًا فَسَلَّمَ عَلَيْهِ مُوسَى فَقَالَ الْخَضِرُ وَأَنَّى بِأَرْضِكَ السَّلَامُ قَالَ أَنَا مُوسَى قَالَ مُوسَى بَنِي إِسْرَائِيلَ قَالَ نَعَمْ أَتَيْتُكَ لِتُعَلِّمَنِي مِمَّا عُلِّمْتَ رَشَدًا قَالَ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِيَ صَبْرًا يَا مُوسَى إِنِّي عَلَى عِلْمٍ مِنْ عِلْمِ اللَّهِ عَلَّمَنِيهِ لَا تَعْلَمُهُ أَنْتَ وَأَنْتَ عَلَى عِلْمٍ مِنْ عِلْمِ اللَّهِ عَلَّمَكَهُ اللَّهُ لَا أَعْلَمُهُ فَقَالَ مُوسَى سَتَجِدُنِي إِنْ شَاءَ اللَّهُ صَابِرًا وَلَا أَعْصِي لَكَ أَمْرًا فَقَالَ لَهُ الْخَضِرُ فَإِنْ اتَّبَعْتَنِي فَلَا تَسْأَلْنِي عَنْ شَيْءٍ حَتَّى أُحْدِثَ لَكَ مِنْهُ ذِكْرًا فَانْطَلَقَا يَمْشِيَانِ عَلَى سَاحِلِ الْبَحْرِ فَمَرَّتْ سَفِينَةٌ فَكَلَّمُوهُمْ أَنْ يَحْمِلُوهُمْ فَعَرَفُوا الْخَضِرَ فَحَمَلُوهُمْ بِغَيْرِ نَوْلٍ فَلَمَّا رَكِبَا فِي السَّفِينَةِ لَمْ يَفْجَأْ إِلَّا وَالْخَضِرُ قَدْ قَلَعَ لَوْحًا مِنْ

أَلْوَاحِ السَّفِينَةِ بِالْقَدُومِ فَقَالَ لَهُ مُوسَى قَوْمٌ قَدْ حَمَلُونَا بِغَيْرِ نَوْلٍ عَمَدْتَ إِلَى سَفِينَتِهِمْ فَخَرَقْتَهَا لِتُغْرِقَ أَهْلَهَا لَقَدْ جِئْتَ شَيْئًا إِمْرًا قَالَ أَلَمْ أَقُلْ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِي صَبْرًا قَالَ لَا تُؤَاخِذْنِي بِمَا نَسِيتُ وَلَا تُرْهِقْنِي مِنْ أَمْرِي عُسْرًا قَالَ وَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَكَانَتْ الْأُولَى مِنْ مُوسَى نِسْيَانًا قَالَ وَجَاءَ عُصْفُورٌ فَوَقَعَ عَلَى حَرْفِ السَّفِينَةِ فَنَقَرَ فِي الْبَحْرِ نَقْرَةً فَقَالَ لَهُ الْخَضِرُ مَا عِلْمِي وَعِلْمُكَ مِنْ عِلْمِ اللَّهِ إِلَّا مِثْلُ مَا نَقَصَ هَذَا الْعُصْفُورُ مِنْ هَذَا الْبَحْرِ ثُمَّ خَرَجَا مِنْ السَّفِينَةِ فَبَيْنَا هُمَ يَمْشِيَانِ عَلَى السَّاحِلِ إِذْ أَبْصَرَ الْخَضِرُ غُلَامًا يَلْعَبُ مَعَ الْغِلْمَانِ فَأَخَذَ الْخَضِرُ رَأْسَهُ بِيَدِهِ فَاقْتَلَعَهُ بِيَدِهِ فَقَتَلَهُ فَقَالَ لَهُ مُوسَى أَقَتَلْتَ نَفْسًا زَاكِيَةً بِغَيْرِ نَفْسٍ لَقَدْ جِئْتَ شَيْئًا نُكْرًا قَالَ أَلَمْ أَقُلْ لَكَ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِي صَبْرًا قَالَ وَهَذِهِ أَشَدُّ مِنْ الْأُولَى قَالَ إِنْ سَأَلْتُكَ عَنْ شَيْءٍ بَعْدَهَا فَلَا تُصَاحِبْنِي قَدْ بَلَغْتَ مِنْ لَدُنِّي عُذْرًا فَانْطَلَقَا حَتَّى إِذَا أَتَيَا أَهْلَ قَرْيَةٍ اسْتَطْعَمَا أَهْلَهَا فَأَبَوْا أَنْ يُضَيِّفُوهُمَا فَوَجَدَا فِيهَا جِدَارًا يُرِيدُ أَنْ يَنْقَضَّ قَالَ مَائِلٌ فَقَامَ الْخَضِرُ فَأَقَامَهُ بِيَدِهِ فَقَالَ مُوسَى قَوْمٌ أَتَيْنَاهُمْ فَلَمْ يُطْعِمُونَا وَلَمْ يُضَيِّفُونَا لَوْ شِئْتَ لَاتَّخَذْتَ عَلَيْهِ أَجْرًا قَالَ هَذَا فِرَاقُ بَيْنِي وَبَيْنِكَ إِلَى قَوْلِهِ ذَلِكَ تَأْوِيلُ مَا لَمْ تَسْطِعْ عَلَيْهِ صَبْرًا فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَدِدْنَا أَنَّ مُوسَى كَانَ صَبَرَ حَتَّى يَقُصَّ اللَّهُ عَلَيْنَا مِنْ خَبَرِهِمَا قَالَ سَعِيدُ بْنُ جُبَيْرٍ فَكَانَ ابْنُ عَبَّاسٍ يَقْرَأُ وَكَانَ أَمَامَهُمْ مَلِكٌ يَأْخُذُ كُلَّ سَفِينَةٍ صَالِحَةٍ غَصْبًا وَكَانَ يَقْرَأُ وَأَمَّا الْغُلَامُ فَكَانَ كَافِرًا وَكَانَ أَبَوَاهُ مُؤْمِنَيْنِ

২৪৯. হুমায়দী র......... সাঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি ইবনে আব্বাস রা. কে বললাম, নাওফ আল বাক্‌কালীর ধারণা, খিযিরের সাথী-মূসা (অর্থাৎ, যে মূসা হযরত খিযির আ. এর সাথে সাক্ষাত করেছেন) তিনি বনী ইসরাঈলের সাথী (রাসূল) মূসা ছিলেন না। (বরং তিনি অন্য ব্যক্তি ছিলেন) ইব্‌নে আব্বাস রা. বললেন, আল্লাহ্‌র দুশমন মিথ্যা কথা বলেছে (নাওফ আল বাককালী একজন মুসলমান। ইব্‌নে আব্বাস রা. তাকে আল্লাহর দুশমন বলেছেন রাগান্বিত অবস্থায়। (ইবনে আব্বাস রা. বলেন) উবাই ইব্‌নে কা'ব রা. আমাকে বলেছেন, তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছেন, মূসা আ. একদা বনী ইসরাঈলের সামনে বক্তৃতা দিচ্ছিলেন। তাঁকে প্রশ্ন করা হল, কোন ব্যক্তি সবচেয়ে অধিক জ্ঞানী? তিনি বললেন, আমি। এতে আল্লাহ্ তাঁর ওপর অসন্তুষ্ট হলেন। কেননা এ জ্ঞানের কথাটিকে তিনি আল্লাহর দিকে ফিরান নি। অর্থাৎ, তিনি বলেন নি যে, আল্লাহই সবচেয়ে ভাল জানেন)

আল্লাহ্ তাঁর প্রতি ওহী পাঠালেন, দু-সমুদ্রের সঙ্গমস্থলে (অর্থাৎ, পারস্য ও রোম সাগরের সঙ্গমস্থল। এ 'সঙ্গমস্থলের' অবস্থান সম্পর্কে মতভেদ আছে- নীল নদের দু'মাথার সঙ্গমস্থল বা দজলা ও ফোরাত নদীর সঙ্গমস্থল বা সিনাই উপত্যকায় উপসাগর ও সুয়েজের মিলনস্থল।) আমার এক বান্দা রয়েছে, সে তোমার চেয়ে অধিক জ্ঞানী। মূসা আ. বললেন, ইয়া রব! আমি কিভাবে তাঁর সাক্ষাৎ পেতে পারি? আল্লাহ্ বললেন, তোমার সাথে একটি মাছ নাও এবং সেটা থলের মধ্যে রাখ, যেখানে মাছটি হারিয়ে যাবে (জীবিত হয়ে সমুদ্রে দ্রুত দৌড়তে আরম্ভ করে) সেখানেই। তারপর তিনি একটি মাছ নিলেন এবং সেটাকে থলের মধ্যে রাখলেন। অতঃপর রওয়ানা দিলেন। আর সঙ্গে চললেন, (তাঁর খাদেম) 'ইউশা' ইব্‌নে নূন। তাঁরা যখন সমুদ্রের তীরে (মাজমাউল বাহরাইনের সন্নিকটে) একটি বড় পাথরের কাছে এসে পৌছলেন, তখন তারা উভয়ই তাঁর ওপর মাথা রেখে ঘুমিয়ে পড়লেন।

এ সময় মাছটি থলের মধ্যে লাফিয়ে উঠল এবং থলে থেকে বের হয়ে সমুদ্রে পড়ে গেল। (মুসলিমের রেওয়ায়াতে আছে, মাছটি পানিতে নড়াচড়া করেছে। এতে কোন বৈপরিত্য নেই। কারণ, মাছটি একবার থলেতে নড়াচড়া করেছে, অতঃপর বেরিয়ে পানিতে নড়াচড়া করেছে) فَاتَّخَذَ سَبِيلَهُ فِي الْبَحْرِ سَرَبًا "মাছটি সুড়ংগের মত পথ করে সমুদ্রে নেমে গেল।" আর মাছটি যেখান দিয়ে চলে গিয়েছিল, আল্লাহ্ সেখান (যেখানে মাছটি গিয়েছিল সে স্থানটি) থেকে পানির প্রবাহ বন্ধ করে দিলেন এবং সেখানে একটি সুড়ংগের মত হয় গেল। যখন তিনি জাগলেন, তাঁর সাথী

তাঁকে মাছটির সংবাদ দিতে ভুলে গিয়েছিলেন। সেদিনের বাকী সময় ও পরবর্তী রাত তাঁরা চললেন। যখন ভোর হল, মূসা আ. তাঁর খাদেমকে বললেন- آتنا غداءنا لقد لقينا من سفرنا هذا نصبا -"আমাদের নাস্তা আন, আমরা তো আমাদের এ সফরে ক্লান্ত হয়ে পড়েছি।" রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, আল্লাহ্ যে স্থানের (যেখানে মাছের বিস্ময়কর ঘটনা ঘটেছে) নির্দেশ করেছিলেন, সে স্থান অতিক্রম করার পূর্বে মূসা আ. ক্লান্তি অনুভব করেননি। তখন তাঁর খাদেম তাঁকে বলল- أَرَأَيْتَ إِذْ أَوَيْنَا إِلَى الصَّخْرَةِ فَإِنِّي نَسِيتُ الْحُوتَ وَمَا أَنْسَانِيهُ إِلَّا الشَّيْطَانُ أَنْ أَذْكُرَهُ وَاتَّخَذَ سَبِيلَهُ فِي الْبَحْرِ عَجَبًا "আপনি কি লক্ষ্য করেছেন, আমরা যখন শিলাখণ্ডে বিশ্রাম করছিলাম তখন আমি মাছের কথা ভুলে গিয়েছিলাম। শয়তানই এ কথা বলতে আমাকে ভুলিয়ে দিয়েছিল। মাছটি আশ্চর্যজনকভাবে নিজের পথ করে নেমে গেল সমুদ্রে।"

রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, মাছটি তার পথ করে সমুদ্রে নেমে গিয়েছিল (মাছের সে নিদর্শন এ পর্যন্ত পানিতে বিদ্যমান ছিল) এবং মূসা আ. ও তাঁর খাদেমকে তা আশ্চর্যান্বিত করে দিয়েছিল। মূসা আ. বললেন : ذَلِكَ مَا كُنَّا نَبْغِي فَارْتَدَّا عَلَى آثَارِهِمَا قَصَصًا "আমরা তো সে স্থানটির অনুসন্ধান করছিলাম। তারপর তাঁরা নিজেদের পদচিহ্ন ধরে ফিরে চললেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, তারা উভয়ে তাঁদের পদচিহ্ন অনুসরণ করে সে শিলাখণ্ডের কাছে ফিরে আসলেন। সেখানে এসে এক ব্যক্তি (হযরত খিযির আ.) কে কাপড় জড়ান অবস্থায় পেলেন। (অর্থাৎ, চাদর মুড়ি দিয়ে শুয়ে ছিলেন) মূসা তাকে সালাম দিলেন। খিযির আ. বললেন, তোমাদের এ স্থলে সালাম কোত্থেকে? (অর্থাৎ, আপনি কে?) তিনি বললেন, আমি মূসা। খিযির আ. জিজ্ঞেস করলেন, বনী ইসরাঈলের মূসা? তিনি বললেন, হ্যাঁ, আমি আপনার কাছে এসেছি এ জন্য যে, হেদায়েত বা সত্য পথের যে (এক প্রকার) জ্ঞান আপনাকে দান করা হয়েছে তা আমাকে শিখিয়ে দিবেন। তিনি বললেন, إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِيَ صَبْرًا আপনি আমার সাথে ধৈর্যধারণ করতে পারবেন না। হে মূসা! কথা হল, আল্লাহ্ তাঁর জ্ঞান থেকে আমাকে এমন একপ্রকার জ্ঞান দান করেছেন, যা আপনি জানেন না। আর আপনাকে আল্লাহ্ তাঁর জ্ঞান থেকে এমন একপ্রকার জ্ঞান দান করেছেন, যা আমি জানি না।

মূসা আ. বললেন, سَتَجِدُنِي إِنْ شَاءَ اللَّهُ صَابِرًا وَلَا أَعْصِي لَكَ أَمْرًا "আল্লাহ্ চাহেত, আপনি আমাকে ধৈর্যশীল পাবেন এবং আপনার কোন আদেশ আমি অমান্য করব না।" তখন খিযির আ. তাঁকে বললেন, فَإِنِ اتَّبَعْتَنِي فَلَا تَسْأَلْنِي عَنْ شَيْءٍ حَتَّى أُحْدِثَ لَكَ مِنْهُ ذِكْرًا "আচ্ছা, আপনি যদি আমার অনুসরণ করেন, তবে কোন বিষয়ে আমাকে প্রশ্ন করবেন না, যতক্ষণ আমি আপনাকে সে সম্পর্কে না বলি। তারপর উভয়ে চললেন।" খিযির আ. কুড়াল দিয়ে নৌকার একটি তক্তা বিদীর্ণ করলেন। (এ দেখে) মূসা আ. তাঁকে বললেন, এ লোকেরা তো বিনা পারিশ্রমিকে আমাদের বহন করছে, অথচ আপনি এদের নৌকাটি (অন্যায়ভাবে) বিনষ্ট করতে চাইছেন।

فَخَرَقْتَهَا لِتُغْرِقَ أَهْلَهَا لَقَدْ جِئْتَ شَيْئًا إِمْرًا قَالَ أَلَمْ أَقُلْ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِيَ صَبْرًا قَالَ لَا تُؤَاخِذْنِي بِمَا نَسِيتُ وَلَا تُرْهِقْنِي مِنْ أَمْرِي عُسْرًا

"আপনি নৌকাটি বিদীর্ণ করে ফেললেন, যাতে আরোহীরা ডুবে যায়! আপনি তো এক গুরুতর অন্যায় কাজ করলেন!খিযির বলল, আমি কি বলিনি যে, আপনি আমার সঙ্গে কিছুতেই ধৈর্যধারণ করতে পারবেন না? রাবী সুফিয়ান ইবনে উয়াইনা বলেন,এটা প্রথম কথার চেয়ে আরো শক্ত। - (কারণ, তাতে (لَكَ) 'তোমাকে'- সম্বোধন অতিরিক্ত আছে)। মূসা বললেন, আমাকে অপরাধী করবেন না ও আমার (অনুসরনের) ব্যাপারে অত্যাধিক কঠোরতা অবলম্বন করবেন না।"

রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, মূসা আ. -এর প্রথমবারের এ অপরাধটি ভুলবশত হয়েছিল। তিনি বললেন, এরপরে একটি চড়ুই পাখি এসে নৌকার পার্শ্বে বসে ঠোঁট দিয়ে সমুদ্রে এক ঠোকর মারল। খিযির আ. মূসা আ. - কে বললেন, এ সমুদ্র হতে চড়ুই পাখিটি যতটুকু পানি ঠোঁটে নিল, আমার ও তোমার জ্ঞান আল্লাহর জ্ঞানের তুলনায়

ততটুকু। তারপর তাঁরা নৌকা থেকে অবতরণ করে সমুদ্রের তীর ধরে চলতে লাগলেন। এমন সময় খিযির আ. একটি বালককে অন্য বালকদের সাথে খেলতে দেখলেন। খিযির আ. হাত দিয়ে ছেলেটির মাথা ধরে তাকে (অন্যায়ভাবে) হত্যা করলেন। মূসা আ. খিযির আ. -কে বললেন-

أَقَتَلْتَ نَفْسًا زَاكِيَةً بِغَيْرِ نَفْسٍ لَقَدْ جِئْتَ شَيْئًا نُكْرًا قَالَ أَلَمْ أَقُلْ لَكَ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِيَ صَبْرًا

"আপনি কি জানের বদলা ছাড়াই এ নিষ্পাপ জানকে হত্যা করলেন! আপনি তো এক গুরুতর অন্যায় কাজ করলেন! তিনি বললেন, আমি কি তোমাকে বলিনি যে, তুমি আমার সঙ্গে কিছুতেই ধৈর্যধারণ করতে পারবে না।" নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এ অভিযোগ করাটা ছিল প্রথমটির চাইতেও গুরুতর।

(মূসা বললেন)

قَالَ إِنْ سَأَلْتُكَ عَنْ شَيْءٍ بَعْدَهَا فَلَا تُصَاحِبْنِي قَدْ بَلَغْتَ مِنْ لَدُنِّي عُذْرًا فَانْطَلَقَا حَتَّى إِذَا أَتَيَا أَهْلَ قَرْيَةٍ اسْتَطْعَمَا أَهْلَهَا فَأَبَوْا أَنْ يُضَيِّفُوهُمَا فَوَجَدَا فِيهَا جِدَارًا يُرِيدُ أَنْ يَنْقَضَّ

এরপর যদি আমি আপনাকে কোন বিষয়ে জিজ্ঞেস করি তবে আপনি আমাকে সঙ্গে রাখবেন না; (অর্থাৎ, ওযর পেশ করলেন) আপনার কাছে আমার ওযর,আপত্তি চূড়ান্তে পৌঁছে গেছে। (এরপর আমার জন্যও ওযরের কোন অবকাশ থাকবে না।) তারপর উভয়ে চলতে লাগলেন। অবশেষে তারা এক জনপদের কাছে পৌঁছে তার অধিবাসীর কাছে খাদ্য চাইলেন। কিন্তু তারা তাদের মেহমানদারী করতে (খানা খাওয়াতে) অস্বীকার করল।

কোন প্রকার মেহমানদারী করল না। অথচ যুগের রীতি অনুযায়ী মেহমানদের খানা খাওয়ানো ছিল নৈতিক দায়িত্ব। তারপর তথায় তারা একটি পতনোন্মুখ প্রাচীর দেখতে পেলেন। বর্ণনাকারী বলেন, সেটি ঝুঁকে পড়েছিল। يـــنقض এর তাফসীর করেছেন– "দেয়ালটি ঝুকে পড়েছিল")। খিযির আ. নিজ হাতে সেটি সোজা করে দিলেন। মূসা আ. বললেন, এ লোকদের কাছে আমরা এলাম, তারা আমাদের খাবার দিল না এবং আমাদের মেহমানদারীও করল না।

لَوْ شِئْتَ لَاتَّخَذْتَ عَلَيْهِ أَجْرًا قَالَ هَذَا فِرَاقُ بَيْنِي وَبَيْنِكَ إِلَى قَوْلِهِ ذَلِكَ تَأْوِيلُ مَا لَمْ تَسْطِعْ عَلَيْهِ صَبْرًا

"আপনি তো ইচ্ছা করলে এর জন্য পারিশ্রমিক গ্রহণ করতে পারতেন। তিনি বললেন, এখানেই তোমার এবং আমার মধ্যে বিচ্ছেদ ঘটল। .......... যে বিষয়ে তুমি ধৈর্যধারণ করতে পারনি, এ তার ব্যাখ্যা।" অর্থাৎ, এবার সে তিনটি বিষয়ের হাকীকত বলে দিচ্ছি, যেগুলোর ব্যাপারে তুমি ধৈর্যধারণ করতে পারনি। যাতে হযরত খিযির আ. স্বীয় কাজগুলোর কারণ বর্ণনা করেছেন। অর্থাৎ, وراءهم ملك এর স্থানে امامهم ملك পড়তেন। তাছাড়া صـــالحة শব্দ বর্ধিত আকারে বলতেন।

রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, আমার মনোবাঞ্ছা হল, যদি মূসা আ. আর একটু ধৈর্যধারণ করতেন, তাহলে আল্লাহ্ তাঁদের আরও ঘটনা আমাদের জানাতেন। সাঈদ ইব্‌নে জুবায়র র. বলেন, ইব্‌নে আব্বাস রা. এভাবে এ আয়াত তিলাওয়াত করতেন- وَكَانَ أَمَامَهُمْ مَلِكٌ يَأْخُذُ كُلَّ سَفِينَةٍ صَالِحَةٍ غَصْبًا

নিচের আয়াতটি এভাবে তিলাওয়াত করলেন– وَأَمَّا الْغُلَامُ فَكَانَ كَـــافِرًا وَكَـــانَ أَبَـــوَاهُ مُـــؤْمِنَيْنِ এটি শায (নগন্য) কিরাআত। তবে এটি তাফসীরের ন্যায়। -কাসতাল্লানী। মাসহাফে উসমানীর প্রসিদ্ধ কিরাআত হল-

وَأَمَّا الْغُلَامُ فَكَانَ كَافِرًا وَكَانَ أَبَوَاهُ مُؤْمِنَيْنِ

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

বাকী ব্যাখ্যা পরবর্তী অনুচ্ছেদ ও হাদীসে অধীনে হবে ইনশাল্লাহ।

## بَاب قَوْله فَلَمَّا بَلَغَا مَجْمَعَ بَيْنِهِمَا نَسِيَا حُوتَهُمَا فَاتَّخَذَ سَبِيلَهُ فِي الْبَحْرِ سَرَبًا مَذْهَبًا يَسْرُبُ يَسْلُكُ وَمِنْهُ وَسَارِبٌ بِالنَّهَارِ

বুখারী ৬৮৮

**২৪৫৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন তাঁরা দু'জন (চলতে চলতে) দু'সমুদ্রের সঙ্গমস্থলে পৌছল, তারা তাঁদের মাছের কথা ভুলে গেল আর মাছটি (ইতিপূর্বে জীবিত হয়ে) সুড়ংগের মত পথ করে সমুদ্রে নেমে গেল। سَرَبًا চলার পথ। يَسْرُبُ চলছে। এ থেকেই বলা হয়েছে وَسَارِبٌ بِالنَّهَار দিনে পথ অতিক্রমকারী।"

তিনি বলেন, আয়াতে سَرَبًا অর্থ হল, রাস্তা, চলার জায়গা। سَرَبَ يَسْرُبُ من نصر এর অর্থ হল, চলা। এ থেকেই বলা হয়েছে وَسَارِبٌ بِالنَّهَار দিনে (গলিতে) পথ অতিক্রমকারী, ঘুরা-ফেরাকারী।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامُ بْنُ يُوسُفَ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ أَخْبَرَنِي يَعْلَى بْنُ مُسْلِمٍ وَعَمْرُو بْنُ دِينَارٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ يَزِيدُ أَحَدُهُمَا عَلَى صَاحِبِهِ وَغَيْرُهُمَا قَدْ سَمِعْتُهُ يُحَدِّثُهُ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ إِنَّا لَعِنْدَ ابْنِ عَبَّاسٍ فِي بَيْتِهِ إِذْ قَالَ سَلُونِي قُلْتُ أَيْ أَبَا عَبَّاسٍ جَعَلَنِي اللَّهُ فِدَاءَكَ بِالْكُوفَةِ رَجُلٌ قَاصٌّ يُقَالُ لَهُ نَوْفٌ يَزْعُمُ أَنَّهُ لَيْسَ بِمُوسَى بَنِي إِسْرَائِيلَ أَمَّا عَمْرٌو فَقَالَ لِي قَالَ قَدْ كَذَبَ عَدُوُّ اللَّهِ وَأَمَّا يَعْلَى فَقَالَ لِي قَالَ ابْنُ عَبَّاسٍ حَدَّثَنِي أُبَيُّ بْنُ كَعْبٍ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مُوسَى رَسُولُ اللَّهِ عَلَيْهِ السَّلَام قَالَ ذَكَّرَ النَّاسَ يَوْمًا حَتَّى إِذَا فَاضَتْ الْعُيُونُ وَرَقَّتْ الْقُلُوبُ وَلَّى فَأَدْرَكَهُ رَجُلٌ فَقَالَ أَيْ رَسُولَ اللَّهِ هَلْ فِي الْأَرْضِ أَحَدٌ أَعْلَمُ مِنْكَ قَالَ لَا فَعَتَبَ عَلَيْهِ إِذْ لَمْ يَرُدَّ الْعِلْمَ إِلَى اللَّهِ قِيلَ بَلَى قَالَ أَيْ رَبِّ فَأَيْنَ قَالَ بِمَجْمَعِ الْبَحْرَيْنِ قَالَ أَيْ رَبِّ اجْعَلْ لِي عَلَمًا أَعْلَمُ ذَلِكَ بِهِ

فَقَالَ لِي عَمْرٌو قَالَ حَيْثُ يُفَارِقُكَ الْحُوتُ وَقَالَ لِي يَعْلَى قَالَ خُذْ نُونًا مَيِّتًا حَيْثُ يُنْفَخُ فِيهِ الرُّوحُ فَأَخَذَ حُوتًا فَجَعَلَهُ فِي مِكْتَلٍ فَقَالَ لِفَتَاهُ لَا أُكَلِّفُكَ إِلَّا أَنْ تُخْبِرَنِي بِحَيْثُ يُفَارِقُكَ الْحُوتُ قَالَ مَا كَلَّفْتَ كَثِيرًا فَذَلِكَ قَوْلُهُ جَلَّ ذِكْرُهُ وَإِذْ قَالَ مُوسَى لِفَتَاهُ يُوشَعَ بْنِ نُونٍ لَيْسَتْ عَنْ سَعِيدٍ قَالَ فَبَيْنَمَا هُوَ فِي ظِلِّ صَخْرَةٍ فِي مَكَانٍ ثَرْيَانَ إِذْ تَضَرَّبَ الْحُوتُ وَمُوسَى نَائِمٌ فَقَالَ فَتَاهُ لَا أُوقِظُهُ حَتَّى إِذَا اسْتَيْقَظَ نَسِيَ أَنْ يُخْبِرَهُ وَتَضَرَّبَ الْحُوتُ حَتَّى دَخَلَ الْبَحْرَ فَأَمْسَكَ اللَّهُ عَنْهُ جِرْيَةَ الْبَحْرِ حَتَّى كَأَنَّ أَثَرَهُ فِي حَجَرٍ قَالَ لِي عَمْرٌو هَكَذَا كَأَنَّ أَثَرَهُ فِي حَجَرٍ وَحَلَّقَ بَيْنَ إِبْهَامَيْهِ وَاللَّتَيْنِ تَلِيَانِهِمَا لَقَدْ لَقِينَا مِنْ سَفَرِنَا هَذَا نَصَبًا قَالَ قَدْ قَطَعَ اللَّهُ عَنْكَ النَّصَبَ لَيْسَتْ هَذِهِ عَنْ سَعِيدٍ أَخْبَرَهُ فَرَجَعَا فَوَجَدَا خَضِرًا قَالَ لِي عُثْمَانُ بْنُ أَبِي سُلَيْمَانَ عَلَى طِنْفِسَةٍ خَضْرَاءَ عَلَى كَبِدِ الْبَحْرِ قَالَ سَعِيدُ بْنُ جُبَيْرٍ مُسَجًّى بِثَوْبِهِ قَدْ جَعَلَ طَرَفَهُ تَحْتَ رِجْلَيْهِ وَطَرَفَهُ تَحْتَ رَأْسِهِ فَسَلَّمَ عَلَيْهِ مُوسَى فَكَشَفَ عَنْ وَجْهِهِ وَقَالَ هَلْ بِأَرْضِي مِنْ سَلَامٍ مَنْ أَنْتَ قَالَ أَنَا مُوسَى قَالَ مُوسَى بَنِي إِسْرَائِيلَ قَالَ نَعَمْ قَالَ فَمَا شَأْنُكَ قَالَ جِئْتُ لِتُعَلِّمَنِي مِمَّا عُلِّمْتَ رَشَدًا قَالَ أَمَا يَكْفِيكَ أَنَّ التَّوْرَاةَ بِيَدَيْكَ وَأَنَّ الْوَحْيَ يَأْتِيكَ يَا مُوسَى إِنَّ لِي عِلْمًا لَا يَنْبَغِي لَكَ أَنْ تَعْلَمَهُ وَإِنَّ لَكَ عِلْمًا لَا يَنْبَغِي لِي أَنْ أَعْلَمَهُ فَأَخَذَ طَائِرٌ بِمِنْقَارِهِ مِنْ الْبَحْرِ وَقَالَ وَاللَّهِ مَا عِلْمِي وَمَا عِلْمُكَ فِي جَنْبِ عِلْمِ اللَّهِ إِلَّا كَمَا أَخَذَ هَذَا الطَّائِرُ بِمِنْقَارِهِ مِنْ الْبَحْرِ حَتَّى إِذَا رَكِبَا فِي السَّفِينَةِ وَجَدَا مَعَابِرَ صِغَارًا تَحْمِلُ أَهْلَ هَذَا السَّاحِلِ إِلَى أَهْلِ هَذَا السَّاحِلِ الْآخَرِ عَرَفُوهُ فَقَالُوا عَبْدُ اللَّهِ الصَّالِحُ قَالَ قُلْنَا لِسَعِيدٍ خَضِرٌ قَالَ نَعَمْ لَا نَحْمِلُهُ بِأَجْرٍ فَخَرَقَهَا وَوَتَدَ فِيهَا وَتِدًا قَالَ مُوسَى أَخَرَقْتَهَا لِتُغْرِقَ أَهْلَهَا لَقَدْ جِئْتَ شَيْئًا إِمْرًا قَالَ مُجَاهِدٌ مُنْكَرًا قَالَ أَلَمْ أَقُلْ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِي صَبْرًا كَانَتْ الْأُولَى نِسْيَانًا وَالْوُسْطَى شَرْطًا وَالثَّالِثَةُ عَمْدًا قَالَ لَا تُؤَاخِذْنِي بِمَا نَسِيتُ وَلَا تُرْهِقْنِي مِنْ أَمْرِي عُسْرًا لَقِيَا غُلَامًا فَقَتَلَهُ

قَالَ يَعْلَى قَالَ سَعِيدٌ وَجَدَ غِلْمَانًا يَلْعَبُونَ فَأَخَذَ غُلَامًا كَافِرًا ظَرِيفًا فَأَضْجَعَهُ ثُمَّ ذَبَحَهُ بِالسِّكِّينِ قَالَ أَقَتَلْتَ نَفْسًا زَكِيَّةً بِغَيْرِ نَفْسٍ لَمْ تَعْمَلْ بِالْحِنْثِ وَكَانَ ابْنُ عَبَّاسٍ قَرَأَهَا زَكِيَّةً زَاكِيَةً مُسْلِمَةً كَقَوْلِكَ غُلَامًا زَكِيًّا فَانْطَلَقَا فَوَجَدَا جِدَارًا يُرِيدُ أَنْ يَنْقَضَّ فَأَقَامَهُ قَالَ سَعِيدٌ بِيَدِهِ هَكَذَا وَرَفَعَ يَدَهُ فَاسْتَقَامَ قَالَ يَعْلَى حَسِبْتُ أَنَّ سَعِيدًا قَالَ فَمَسَحَهُ بِيَدِهِ فَاسْتَقَامَ لَوْ شِئْتَ لَاتَّخَذْتَ عَلَيْهِ أَجْرًا قَالَ سَعِيدٌ أَجْرًا نَأْكُلُهُ وَكَانَ وَرَاءَهُمْ وَكَانَ أَمَامَهُمْ قَرَأَهَا ابْنُ عَبَّاسٍ أَمَامَهُمْ مَلِكٌ يَزْعُمُونَ عَنْ غَيْرِ سَعِيدٍ أَنَّهُ هُدَدُ بْنُ بُدَدَ وَالْغُلَامُ الْمَقْتُولُ اسْمُهُ يَزْعُمُونَ جَيْسُورٌ مَلِكٌ يَأْخُذُ كُلَّ سَفِينَةٍ غَصْبًا فَأَرَدْتُ إِذَا هِيَ مَرَّتْ بِهِ أَنْ يَدَعَهَا لِعَيْبِهَا فَإِذَا جَاوَزُوا أَصْلَحُوهَا فَانْتَفَعُوا بِهَا وَمِنْهُمْ مَنْ يَقُولُ سَدُّوهَا بِقَارُورَةٍ وَمِنْهُمْ مَنْ يَقُولُ بِالْقَارِ كَانَ أَبَوَاهُ مُؤْمِنَيْنِ وَكَانَ كَافِرًا فَخَشِينَا أَنْ يُرْهِقَهُمَا طُغْيَانًا وَكُفْرًا أَنْ يَحْمِلَهُمَا حُبُّهُ عَلَى أَنْ يُتَابِعَاهُ عَلَى دِينِهِ فَأَرَدْنَا أَنْ يُبَدِّلَهُمَا رَبُّهُمَا خَيْرًا مِنْهُ زَكَاةً لِقَوْلِهِ أَقَتَلْتَ نَفْسًا زَكِيَّةً وَأَقْرَبَ رُحْمًا هُمَا بِهِ أَرْحَمُ مِنْهُمَا بِالْأَوَّلِ الَّذِي قَتَلَ خَضِرٌ وَزَعَمَ غَيْرُ سَعِيدٍ أَنَّهُمَا أُبْدِلَا جَارِيَةً وَأَمَّا دَاوُدُ بْنُ أَبِي عَاصِمٍ فَقَالَ عَنْ غَيْرِ وَاحِدٍ إِنَّهَا جَارِيَةٌ

২৫০. ইবরাহীম ইব্‌নে মূসা র........... ইবনে জুরাইজ বলেন, ইয়ালা ইবনে মুসলিম ও আমর ইবনে দীনার - সাঈদ র. সূত্রে বর্ণিত, তাদের (ইয়ালা ইবনে মুসলিম ও আমর ইবনে দীনার) দুজনের একজন অপর সাথী অপেক্ষা কিছু শব্দ বেশি বর্ণনা করেছেন। ইবনে জুরাইজ বলেন, ইয়ালা ইবনে মুসলিম ও আমর ইবনে দীনার ছাড়া অর্থাৎ, উসমান ইবনে আবু সুলায়মান সাঈদ র. সূত্রে ও তিনি হাদীসটি শুনেছেন, তিনি (সাঈদ র.) বলেন, আমরা ইব্‌নে আব্বাস রা. -এর কাছে তাঁর ঘরে ছিলাম। তখন তিনি বললেন, ইচ্ছা করলে আমার কাছে প্রশ্ন কর। আমি বললাম, হে আবু আব্বাস (আবদুল্লাহ ইবনে আব্বাস রা.-এর উপনাম)! আল্লাহ্ আমাকে আপনার উপর উৎসর্গ করুন। কূফায় নাওফ নামক একজন বক্তা আছে। সে বলছে, (খিযির আ. -এর সাথে যে মূসার সাক্ষাত হয়েছিল, তিনি বনী ইসরাঈলের (প্রতি প্রেরিত) মূসা নন। (ইবনে জুরাইজ বলেন,) আমর ইব্‌নে দীনার আমাকে বলেছেন যে, ইব্‌নে আব্বাস রা. এ কথা শুনে বললেন, আল্লাহর দুশমন মিথ্যা বলেছে। কিন্তু ইয়ালা (একজন বর্ণনাকারী) আমাকে বলেছেন যে, ইব্‌নে অব্বাস রা. একথা শুনে বললেন, উবাই ইব্‌নে কা'ব আমার কাছে বর্ণনা করেছেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহর রাসূল মূসা আ. একদিন লোকদের (বনী ইসরাঈলের) সামনে ওয়াজ করছিলেন। অবশেষে যখন তাদের চোখ থেকে অশ্রু প্রবাহিত হতে লাগল এবং তাদের অন্তর বিগলিত হল, তখন তিনি চলে যাওয়ার জন্য ফিরলেন। (অর্থাৎ, ওয়াজ সমাপ্ত করলেন, যাতে অতিরিক্ত আরো নম্রতা না আসে) এক ব্যক্তি (নাম অজানা) তার (অর্থাৎ, মূসা আ.) কাছে এসে জিজ্ঞেস করল, হে আল্লাহর রাসূল! এ পৃথিবীতে আপনার চাইতে অধিক জ্ঞানী আর কেউ আছে? তিনি বললেন, না। এতে আল্লাহ্ তার উপর অসন্তুষ্ট হলেন। কেননা, তিনি এ কথাটি আল্লাহর উপর হাওয়ালা করেননি। অর্থাৎ, মূসা আ. এর জন্য সমীচীন ছিল একথা বলা যে, আমি জানি না, আল্লাহ তা'আলাই জানেন) তখন তাকে বলা হল, নিশ্চয়ই আছে। মূসা আ. বললেন, হে রব! আপনি আমাকে এমন চিহ্ন বলুন, যার সাহায্যে আমি তার পরিচয় লাভ করতে পারি (তার নিকট পৌঁছাতে পারি)। বর্ণনাকারী (ইব্‌নে জুরাইজ) বলেন, আমর আমাকে এভাবে বলেছেন যে, তাকে যেখানে মাছটি তোমার কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাবে (অর্থাৎ, যেখান থেকে মাছটি থলে থেকে বেরিয়ে চলে যায় সেখানেই তাকে পাবে)। আর ইয়ালা আমাকে এভাবে বলেছেন, একটি মৃত মাছ (ভূনা মাছ) নাও, যেখানে মাছটির মধ্যে প্রাণ দেয়া হবে (সেখানেই তাকে পাবে)। তারপর মূসা আ. একটি মাছ নিলেন এবং তা থলের মধ্যে রাখলেন।

তিনি তাঁর খাদেম (ইউশা আ.) কে বললেন, আমি তোমাকে শুধু এ দায়িত্ব দিচ্ছি যে, মাছটি যে স্থানে তোমার কাছ থেকে (থলে থেকে) চলে যাবে, সে স্থানটির কথা আমাকে বলবে। খাদেম বলল, এ তো বড় দায়িত্ব ও কষ্টকর কাজ নয়। (অর্থাৎ, অবশ্যই আমি সংবাদ দিব) এরই বিবরণ রয়েছে আল্লাহ্ তা'আলার এ বাণীতে : "আর যখন মূসা বলল, তাঁর যুবক তথা সফরসঙ্গী খাদেমকে অর্থাৎ, ইউশা ইব্‌নে নূনকে"। সাঈদ (হাদীস বর্ণনাকারী)- এর বর্ণনায় নামের উল্লেখ নেই।

রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, যখন তিনি একটি বড় পাথরের ছায়ায় ভিজা মাটির কাছে অবস্থান করছিলেন, তখন মাছটি লাফিয়ে উঠল। মূসা আ. তখন নিদ্রায় ছিলেন। তাঁর খাদেম (মনে মনে) বললেন, তাকে এখন জাগাব না। (অর্থাৎ, যখন হযরত মূসা আ. নিজে নিজে জাগ্রত হবেন তখন বিস্ময়কর ঘটনার কথা আলোচনা করব) অবশেষে যখন তিনি জাগালেন, তখন তাকে মাছের খবর বলতে ভুলে গেলেন। আর মাছটি লাফিয়ে সমুদ্রে ঢুকে পড়ল। আল্লাহ্ তা'আলা মাছটির চলার পথে পানি বন্ধ করে দিলেন। পরিণামে যেন পাথরের মধ্যে চিহ্ন পড়েছে। বর্ণনাকারী বলেন, আমর আমাকে বলেছেন যে, যেন পাথরের মধ্যে চিহ্ন এরূপ হয়ে রইল বলে তিনি (এর ধরন প্রদর্শনের জন্য) তাঁর দুটি বৃদ্ধাঙ্গুলী ও তার পাশের আঙ্গুলগুলো এক সাথে মিলিয়ে বৃত্তাকার বানিয়ে দেখালেন। (মূসা আ. বললেন) "আমরা তো আমাদের এ সফরে ক্লান্ত হয়ে পড়েছি।" ইউশা বললেন, قد قطع الله عليك النصب - আল্লাহ্ আপনার থেকে ক্লান্তি দূর করে দিয়েছেন।" সাঈদের বর্ণনায় এ কথার উল্লেখ নেই। খাদেম তাঁকে মাছের লাফিয়ে চলে যাবার সংবাদ দিলেন,যা খিযির আ.কে পাওয়ার নিদর্শন ছিল। তারপর তাঁরা উভয়ে ফিরে এলেন এবং খিযির আ. -কে পেলেন।

বর্ণনাকারী ইব্নে জুরাইজ বলেন, উসমান ইব্নে আবু সুলায়মান ইবনে জুবাইর ইবনে মুতইম আমাকে বলেছেন যে, মূসা আ. খিযির আ. কে পেলেন সমুদ্রের বুকে একটি ছোট সবুজ বিছানার উপর। সাঈদ ইব্নে জুবায়র রা. বলেন, তিনি পুরো শরীর চাদরমুড়ি দিয়েছিলেন। চাদরের এক পার্শ্ব ছিল তার দু'পায়ের নিচে এবং অন্য পার্শ্ব ছিল তার মাথার উপর। মূসা আ. তাঁকে সালাম দিলেন। তিনি তাঁর চেহারা থেকে কাপড় সরিয়ে বললেন, আমার এ অঞ্চলেও কি সালাম আছে? তুমি কে ? তিনি বললেন, আমি মূসা! খিযির আ. বললেন, বনী ইসরাঈলের মূসা?

উত্তর দিলেন, হ্যাঁ। তিনি বললেন, তোমার ব্যাপার কী? (কেন এসেছ?) মূসা আ. বললেন, আমি এসেছি, "সত্য পথের যে জ্ঞান আপনাকে দান করা হয়েছে, তা থেকে আমাকে শিক্ষা দিবেন।" তিনি বললেন, তোমার কাছে যে তাওরাত রয়েছে, তা কি তোমার জন্য যথেষ্ট নয়? তোমার কাছে তো ওহী আসে। হে মূসা! আমার কাছে যে জ্ঞান আছে তা তোমার (পরিপূর্ণরূপে) জানা সমীচীন নয়। আর তোমার কাছে যে জ্ঞান আছে তা (পরিপূর্ণরূপে) আমার জানা উচিত নয়। এ সময় (যখন আরোহনের জন্য মনস্থ করলেন) একটি পাখি এসে তার ঠোঁট দিয়ে সমুদ্র থেকে পানি নিল। (এ দৃশ্য দেখে) খিযির আ. বললেন, আল্লাহর কসম, আল্লাহর জ্ঞানের কাছে আমার ও তোমার জ্ঞান এতটুকু, যতটুকু এ পাখিটি সমুদ্র হতে তার ঠোঁটে করে নিয়েছে। অবশেষে তাঁরা উভয়ে নৌকায় আরোহণ করলেন, তাঁরা ছোট খেয়া নৌকা পেলেন, যা এ-পারের লোকদের ও-পারে এবং ও-পারের লোকদের এ-পারে বহন করত। নৌকার লোকেরা খিযির কে চিনতে পারল। তারা বলল, আল্লাহর নেক বান্দা। ইয়া'লা বলেন, আমরা সাঈদকে জিজ্ঞেস করলাম, তারা কি খিযির সম্পর্কে এ মন্তব্য করেছে? অর্থাৎ, যাঁকে নৌকাওয়ালারা চিনল এবং সৎ লোক বলল, তিনি কি খিযির আ. ছিলেন?) তিনি বললেন, হ্যাঁ, (তারা বলল,) আমরা তাঁকে পারিশ্রমিক নিয়ে বহন করব না। (বিনা ভাড়ায় আরোহণ করালেন) এরপর খিযির আ. তাদের নৌকা (এর এক স্থান) বিদীর্ণ করে দিলেন এবং একটি গোঁজ দিয়ে তা বন্ধ করে দিলেন। (অর্থাৎ, তাতে একটি ছিদ্র করে দিলেন এবং পানি বন্ধ করার জন্য একটি পেরেক ঠুকে দিলেন যাতে নৌকায় পানি না উঠে) মূসা (আ.) বললেন-

أَخرَقْتَهَا لِتُغْرِقَ أَهْلَهَا لَقَدْ جِئْتَ شَيْئًا إِمْرًا قَالَ مُجَاهِدٌ مُنْكَرًا قَالَ أَلَمْ أَقُلْ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِي صَبْرًا

"আপনি কি আরোহীদের নিমজ্জিত করার জন্য নৌকাটি বিদীর্ণ করলেন? আপনি তো গুরুতর (অন্যায়ও আশ্চর্যজনক) কাজ করলেন।" মুজাহিদ র. বলেন, إِمْرًا অর্থ নিষিদ্ধ কাজ। (অর্থাৎ, মন্দ এবং বিস্ময়কর কাজ করলেন) "তিনি (খিযির) বললেন- أَلَمْ أَقُلْ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِي صَبْرًا আমি কি বলিনি যে, তুমি আমার সাথে কিছুতেই ধৈর্যধারণ করতে পারবে না।" প্রথমটি ছিল (হযরত মূসা আ.) -এর পক্ষ থেকে ভুল, (কারণ তিনি বলেছেন– لاتؤاخذني بما نسيت দ্বিতীয়টি শর্তস্বরূপ (কারণ, তিনি বলেছেন– ان سالتك عن شيئ بعدها এবং তৃতীয়টি ইচ্ছাকৃত বলে গণ্য (কারণ তিনি বলেছেন– لو شئت لاتخذت عليه اجرا ।

মূসা আ. বললেন, আমার ভুলের জন্য আমাকে অপরাধী করবেন না ও আমার (অনুসরণের) ব্যাপারে অত্যাধিক কঠোরতা অবলম্বন করবেন না।" (এরপর) তাঁরা (মূসা ও খিযির আ.) এক বালককে খেলাধুলা করতে দেখতে পেলেন। তিনি একটি চালাক কাফের বালককে ঝাঁপটে ধরলেন এবং তাকে পার্শ্বে শুইয়ে যবেহ করে ফেললেন। মূসা আ. বললেন, আপনি কি অপরাধ ছাড়াই একটি নিষ্পাপ জীবন নাশ করলেন? "সে তো কোন গুনাহর কাজ করেনি। ইব্‌নে আব্বাস র. এখানে زَكِيَّةً পড়তেন। زَاكِيَةً مُسْلِمَةً ভাল মুসলমান। যেমন তুমি পড় غُلَامًا زَكِيًّا। তারপর তারা দু'জন চলতে লাগলেন এবং একটি পতনোন্মুখ প্রাচীর পেলেন। খিযির আ. সেটাকে সোজা করলেন। ইয়ালা বলেন, আমার মনে হয় সাঈদ বলেছিলেন, খিযির আ. প্রাচীরের উপর দু'হাতে স্পর্শ করলেন এবং প্রাচীর দাঁড়িয়ে গেল। মূসা আ. বললেন, لَوْ شِئْتَ لَاتَّخَذْتَ عَلَيْهِ أَجْرًا আপনি ইচ্ছা করলে এ জন্য পারিশ্রমিক গ্রহণ করতে পারতেন। সাঈদ বলেন, أَجْرًا দ্বারা এখানে খাদ্যদ্রব্য বোঝানো হয়েছে এর অর্থ তাদের সামনে। ইব্‌নে আব্বাস রা.। وَكَانَ وَرَاءَهُمْ এ আয়াতে أَمَامَهُمْ مَلِكٌ (তাদের সামনে ছিল এক রাজা) পড়েন (কুরআনের এটি শায কিরাআত)। সাঈদ ব্যতীত অন্য বর্ণনাকারীরা সে রাজার নাম বলেছেন 'হুদাদ ইব্‌নে বুদাদ'(হা-এর উপর পেশ, প্রথম দালের উপর যবর, আর বুদাদ আরবী শব্দে বা-এর উপর পেশ ও প্রথম দালের উপর যবর) আর নিহত বালকটি (যেটিকে হযরত খিযির আ. হত্যা করেছেন) র নাম ছিল 'জাইসুর' (জীমের উপর যবর, ইয়া সাকিন)। সে রাজা প্রত্যেকটি (ভাল) নৌকা বলপ্রয়োগে ছিনিয়ে নিত (অন্যায়ভাবে নতুন এবং ভাল নৌকাগুলো নিয়ে নিত)। খিযির আ. -এর নৌকা বিদীর্ণ করা উদ্দেশ্য ছিল, (সে অত্যাচারী রাজা) ত্রুটিযুক্ত নৌকা (যে ত্রুটি আমি যুক্ত করেছি) দেখলে তা ছিনিয়ে নেবে না। তারপর যখন অতিক্রম করে গেল, তখন তাদের নৌকা মেরামত করে নিবেন এবং তা ব্যবহারযোগ্য করে তুলবেন। কেউ বলেন, নৌকার ছিদ্রটা মেরামত করেছিলেন শীশা গালিয়ে, আবার কেউ বলেন, আলকাতরা মিলিয়ে নৌকা মেরামত করেছিলেন অর্থাৎ, নৌকার ভাঙ্গা স্থানে শীশা লাগিয়ে সেটিকে ঠিক করেছিলেন। কেউ কেউ বলেছেন, আলকাতরা দিয়ে জোড়া লাগিয়েছিলেন। যেমন– আজকাল অধিকাংশ নৌকায় আলকাতরার প্রলেপ দেয়া হয়। যাতে তক্তার ছিদ্র দিয়ে ভেতরে পানি ঢুকতে না পারে)। "(যে শিশুটিকে হত্যা করেছিলেন) তার পিতা-মাতা ছিল মু'মিন।" আর সে বালকটি ছিল (খোদায়ী তাকদীরে) কাফের। আমি আশংকা করলাম যে, সে (বড় হয়ে) বিদ্রোহাচরণ ও কুফরী (কুফর ও অবাধ্যতা) দ্বারা তাদের বিব্রত করবে। অর্থাৎ, তার স্নেহ ভালবাসায় ঘনিষ্ঠতর (অর্থাৎ, নিহত পুত পবিত্র শিশু অপেক্ষা মাতা-পিতার নিকট উত্তম প্রতিদানের প্রতি মহব্বত-ভালবাসা বেশি হবে)।" খিযির আ. যে বালকটিকে হত্যা করেছিলেন সে বালকটির চেয়ে পরবর্তী বালকটির প্রতি তার পিতামাতা অধিক স্নেহশীল ও দয়াশীল হবেন।

(ইবনে জুরাইজ বলেন, সাঈদ ব্যতীত অন্য সকল বর্ণনাকারী বলেছেন, এর অর্থ হল, সে বালকটির পরিবর্তে আল্লাহ্ তাদের একটি কন্যা সন্তান দান করেন। দাউদ ইব্‌নে আবু আসিম বলেন, এখানে কন্যা সন্তান বোঝানো হয়েছে। : হযরত খিযির আ. কে পুত পবিত্র সন্তান এজন্য বলেছেন যে, মূসা আ. ও তাঁর প্রতি এ প্রশ্ন উত্থাপন করেছিলেন যে, আপনি একটি পুতঃপুবিত্র নিষ্পাপ জান হত্যা করেছেন)

اقرب رحما এর অর্থ হল, হযরত খিযির আ. যাকে হত্যা করেছেন সে সন্তানের চেয়ে ও উত্তম প্রতিদানের প্রতি আরো বেশি দয়ার্দ্র হবেন। সাঈদ ইবনে জুবাইর ছাড়া অন্যরা বলেছেন, সে মাতাপিতা এ ছেলের পরিবর্তে একটি কন্যা সন্তান লাভ করেছিলেন। দাউদ ইবনে আসিম কয়েকজন রাবী থেকে বর্ণনা করেছেন যে, সেটি অর্থাৎ, পরবর্তী সন্তানটি ছিল কন্যা।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল حَتَّى إِذَا اسْتَيْقَظَ نَسِيَ أَنْ يُخْبِرَهُ وَتَضَرَّبَ الْحُوتُ বাক্যে স্পষ্ট। ইমাম বুখারী র. হযরত মূসা আ. ও খিযির আ. এর হাদীসটি বার জায়গায় এনেছেন। কোথাও সংক্ষেপে কোথাও স্ববিস্তারে। দ্রষ্টব্য কিতাবুল ইলমঃ ১৭,২০,২৩ ইজারাত। ৩০২, কিতাবুশ শুরূতঃ ৩৭৭, কিতাবুল আম্বিয়া (সংক্ষেপে) ৪৮১, স্ববিস্তারেঃ ৪৮২, কিতাবুত তাফসীরঃ ৬৮৭-৬৮৮-৬৮৯, ৬৯০, কিতাবুল আইমান ওয়ান নুযূরঃ ৯৮৭, সংক্ষেপে কিতাবুত তাওহীদে সংক্ষেপে ১১৪। মুসলিম প্রমূখ এ হাদীসটি বর্ণনা করেছেন।

**শাব্দিক তাত্ত্বিক বিশ্লেষণ**

أَبَا عَبَّاس : হযরত আবদুল্লাহ ইবনে আব্বাস রা. উপনাম।

رَجُلٌ قَاصٌّ : সোয়াদ এর উপর তাশদীদ। ওয়ায়েজ।

يُقَالُ لَهُ نَوْفٌ : নূনের উপর যবর, ওয়াও সাকিন তারপর ফা। এর পূর্বের হাদীসে তথা ২৪৯নং হাদীসে আছে- ن نوفــا البكــالي লামের নিচে যের, কাফ তাশদীদশূন্য। আবার বলা হয়, বা-এর উপর যবর, কাফের উপর তাশদীদ। আল্লামা কিরমানী র. বলেন, এটি প্রশ্ন সাপেক্ষ।-উমদা

এটি হিমইয়ারের একটি শাখা গোত্র বিকালের দিকে সম্বন্ধযুক্ত। হযরত নাওফ বিকালী ইবনে ফাযালা দামেশকের অনেক বড় জ্ঞানী-গুনী তাবেয়ী আলেম ছিলেন। তিনি ছিলেন, কা'বে আহবারের নিকট প্রতিপালিত। অর্থাৎ কা'বে আহবারের স্ত্রীর সন্তান ছিলেন। -কাস্তাল্লানী

قَدْ كَــذَبَ عَــدُوُّ اللّــه : উপরে জানা গেছে যে, নাওফ বিকালী (বাককালীও আছে) মুসলমান ছিলেন। তাহলে 'আল্লাহর দুশমন' বলা হয়েছে রূপকার্থে। অর্থাৎ উদ্দেশ্য শুধু ভুলের ব্যাপারে সতর্ক করা, প্রকৃত অর্থ উদ্দেশ্য নয়। তাছাড়া হতে পারে হযরত ইবনে আব্বাস রা. এর মনে নাওফ বিকালীর মুসলমান হওয়ার ব্যাপারে সংশয় ছিল। এর নিদর্শন হল, হুর ইবনে কায়েসের উক্তিও সহীহ ছিল না। কিন্তু হযরত ইবনে আব্বাস রা. হুর ইবনে কায়েসের জন্য এরূপ শব্দ ব্যবহার করেননি।

أَنَّهُ لَيْسَ بِمُوسَى بَنِي إِسْرَائِيلَ : নাওফ বিকালী বলতেন যে, এ মূসা কালিমুল্লাহ বনী ইসরাঈলের পয়গাম্বর ছিলেন না; বরং তিনি ছিলেন মূসা ইবনে মীশা, হযরত ইউসুফ আ. এর নাতি।

**হযরত মূসা কালিমুল্লাহ**

হযরত মূসা আ. ইবনে ইমরান। হযরত ইয়াকুব আ. এর ছেলে লাবির বংশোদ্ভুত ছিলেন। হযরত মূসা আ. এর পিতা ইমরান ১২৭বছর বয়স পেয়েছিলেন। তার বয়স যখন ৭০বছর তখন হযরত মূসা আ. এর জন্ম হয়। হযরত মূসা আ. ১৬০বছর বয়সে ময়দানে তীহে ওফাত লাভ করেন। হযরত মূসা আ. এর পশ্চাদ্ধাবন করতে গিয়ে যে ফিরআউন সমুদ্রে ডুবে মরেছে সে ছিল ওয়ালীদ ইবনে মুসআব ইবনে রাইয়্যান। মূসা আ. মূল উচ্চারণ موشى ইবরানী (হিব্রু) ভাষায় مو বলে পানিকে। شى এর অর্থ হল, গাছ। আরবীতে شين কে ســين দ্বারা পরিবর্তন করে দেয়া হয়েছে। হযরত মূসা আ. এর নাম রেখেছিলেন ফিরআউনের স্ত্রী আসিয়া। কারণ, হযরত আসিয়া আ. তাঁকে একটি গাছের নিকট পানিতে পেয়েছিলেন। তাই তাঁর নাম রেখেছিলেন মূসা।

يُوشَعَ بْنِ نُــون: তিনি ছিলেন, হযরত মূসা আ. এর খাদেম ও শিষ্য। হযরত মূসা আ. এর পর তাকে নবুওয়াত দান করা হয়েছে। তিনিই বায়তুল মুকাদ্দাস বিজয় করে জাব্বারীনকে সমূলে উৎখাত করেন। হযরত মূসা আ. এর পর তিনি সাতাইশ বছর বনী ইসরাঈলের অনুসরণীয় মণীষী ছিলেন। ১১৬ বছর বয়সে ওফাত লাভ করে জাবালে ইবরাহীমে সমাহিত হন। -সা'বী

خَــضِر : এতে তিনটি লুগাত রয়েছে- ১. খা-এর উপর যবর, দোয়াদ-এর নিচে যের। ২. খা-এর নিচে যের, দোয়াদ সাকিন। صِفْرٌ এর ওযনে। ৩. খা-এর উপর যবর خَضْرٌ। -হাশিয়ায়ে বুখারী : পৃষ্ঠা নং ১৭

যাই হোক লুগাত হিসাবে এটি সিফাতের সীগা। এর অর্থ হল, সবুজ ও তরতাজা। রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফরমায়েছেন যে, তার নাম খিযির এজন্য হয়েছে যে, তিনি একটি তেলতেলে শুভ্র জমিনের উপর বসে ছিলেন। যেখানে সবুজের নাম-গন্ধও ছিল না। অতঃপর সেখানে দ্রুত সবুজ (ঘাস ইত্যাদি) উঠতে আরম্ভ করে।

-বুখারী পৃষ্ঠা নং ৪৮২

**হযরত খিযির আ. এর নবুওয়াত**

আসল নাম ছিল বাল্ইয়া। আবুল আব্বাস ছিল উপনাম। তার সম্পর্কে অনেক মতামত রয়েছে। প্রথমত এ বিষয়ে মতবিরোধ রয়েছে যে, তিনি মানুষ না ফেরেশতা। কারো কারো মতে তিনি ফেরেশতা ছিলেন।

এ ব্যাপারেও মতবিরোধ আছে যে, তিনি নবী ছিলেন, না ওলী। প্রধান উক্তি এটাই বোঝা যায় যে, তিনি নবী ছিলেন। কুরআনে হাকীমের নিম্নোক্ত আয়াত তা প্রমাণ করে-

فَأَرَدْنَا أَنْ يُبْدِلَهُمَا رَبُّهُمَا خَيْرًا مِنْهُ زَكَاةً وَأَقْرَبَ رُحْمًا (٨١) وَأَمَّا الْجِدَارُ فَكَانَ لِغُلَامَيْنِ يَتِيمَيْنِ فِي الْمَدِينَةِ وَكَانَ تَحْتَهُ كَنْزٌ لَهُمَا وَكَانَ أَبُوهُمَا صَالِحًا فَأَرَادَ رَبُّكَ أَنْ يَبْلُغَا أَشُدَّهُمَا وَيَسْتَخْرِجَا كَنْزَهُمَا رَحْمَةً مِنْ رَبِّكَ وَمَا فَعَلْتُهُ عَنْ أَمْرِي

"অতঃপর আমি চাইলাম যে, তাদের রব যেন তাদেরকে এর পরিবর্তে এক সন্তান দান করেন। যে হবে পবিত্রতায় মহত্ত্বর ও ভক্তি ভালবাসায় ঘনিষ্টতর। আর ঐ প্রাচীরটি ছিল, নগরবাসীর দুই পিত্রহীন কিশোরের, এর নিম্নদেশে আছে তাদের গুপ্তধন এবং তাদের পিতা ছিল সৎকর্ম পরায়ন। সুতরাং তোমার প্রতিপালক দয়াপরবশ হয়ে ইচ্ছা করলেন, তারা বয়ঃপ্রাপ্ত হোক এবং তারা তাদের ধণভাণ্ডার উদ্ধার করুক। আমি নিজ থেকে কিছু করিনি........।" ১৮:৮২

উদ্দেশ্য স্পষ্ট যে, আমি এসব কাজ আল্লাহর হুকুমে করেছি। এর দ্বারা স্পষ্ট হয়ে যায় যে, খিযির আ. আল্লাহর নবী ছিলেন। তাঁকে আল্লাহর পক্ষ থকে ওহীর মাধ্যমে বিশেষ কিছু বিধিবিধান দেয়া হয়েছিল, যেগুলো জাহিরী শরীয়তের পরিপন্থী ছিল। তিনি যা কিছু করেছেন, সেগুলো এই ব্যতিক্রমভূক্ত হুকুমের অধীনে করেছিলেন। যা অনুসরণ করা ওহীয়ে ইলাহীর মাধ্যমের তার উপর ওয়াজিব ছিল।

**কোন ওলীর জন্য জাহেরী শরীয়তের পরিপন্থী কাজ করা জায়েয নেই**

এখান থেকে এ বিষয়টিও জানা গেল যে, অনেক অজ্ঞ-ভ্রান্ত লোক তাসাওউফকে বদনাম করার মত সূফী বলতে আরম্ভ করেছে, শরীয়ত ভিন্ন জিনিস, তরীকত ভিন্ন জিনিস। অনেক জিনিস শরীয়তে হারাম হয়ে থাকে কিন্তু তরীকতে জায়েয আছে, এজন্য কোন ওলীকে সুস্পষ্ট গোনাহে কাবীরায় লিপ্ত দেখেও তার বিরুদ্ধে প্রশ্নোত্থাপন করা যায় না- এটা সুস্পষ্ট যিন্দিকী ও বাতিল কাজ। হযরত খিযির আ. এর উপর দুনিয়ার কোন ওলীকে কিয়াস করা যায় না। আর না জাহেরী শরীয়তের খেলাফ কোন কাজকে জায়েয বলা যায়।

**খিযির আ. এর হায়াত**

কুরআনে কারীমে হযরত খিযির আ. এর যে ঘটনার উল্লেখ রয়েছে এর সাথে এর কোন সম্পর্ক নেই যে, খিযির আ. এ ঘটনার পর ওফাত লাভ করেছেন অথবা জীবিত ছিলেন। কোন হাদীসেও এ সম্পর্কে সুস্পষ্ট কোন কথার উল্লেখ নেই। কোন কোন রেওয়ায়াত ও আছার দ্বারা তিনি এখনো জীবিত বলে বোঝা যায়। আর কোন কোন রেওয়ায়াত দ্বারা এর পরিপন্থী মনে হয়। এজন্য এ ব্যাপারে সর্বদা উলামায়ে কেরামের বিভিন্ন রায় ছিল। সংখ্যাগরিষ্ঠ মুহাদ্দিস ও ইসলামী আইনবিদ তাঁর ওফাতের প্রবক্তা। তাছাড়া ইমাম বুখারী র.ও হযরত খিযির আ. এর হায়াত অস্বীকারকারীদের অন্তর্ভূক্ত।

সমস্ত আওলিয়ায়ে ইযাম ও সুফিয়ায়ে কেরাম হায়াতে খিযিরের প্রবক্তা। তারা তাদের এবং তাদের প্রত্যক্ষ দর্শনের বিবরণ দেন। যেহেতু বিষয়টি তাকভীনি বা সৃষ্টিগত, সেহেতু এতে সুফিয়ায়ে কেরামের উক্তি ধর্তব্য হবে, যেমন শরঈ বিষয়াবিলতে মুহাদ্দিসীন ও ফুকাহায়ে কেরামের উক্তি প্রধান হয়ে থাকে।

هر کسی را بهر کار ساختن - প্রত্যেককে আল্লাহ তা'আলা ভিন্ন কাজের জন্য সৃষ্টি করেছেন।

এজন্য হযরত মুজাদ্দেদে আলফে সানী র. মাকতূবাতে বলেন, امادر تفقه بس دری جا محمد بن شیبانی می باید و در تصوف جنید وشبلی می باید -ফিকহে মুহাম্মদ ইবনে হাসান শায়বানীর প্রয়োজন। আর তাসাওউফে প্রয়োজন জুনায়েদ ও শিবলী র.।

অন্যত্র তিনি বলেন, در این جا محمد بن حسن و شافعی مــي بایــد جنید و شبلی بکار نه آیند -এ-দবরী জা এ স্থলে জুনায়েদ ও শিবলী কাজে আসবেন না। এখানে প্রয়োজন মুহাম্মদ ইবনে হাসান ও শাফেঈ র.।

তাছাড়া সংখ্যাগরিষ্ঠ ওলামায়ে উম্মত হায়াতে খিযিরের প্রবক্তা। এজন্য ফয়যুল বারীতে আছে- واحسن ما يستدلّ به على حياته ما فى الاصابة بإسناد جيد فيض البــارى – অর্থাৎ হায়াতে খিযিরের ব্যাপারে সর্বোত্তম প্রমাণ, ইসাবার একটি আছর, যেটি উত্তম সনদে বর্ণিত হয়েছে, সেটি হল, একবার হযরত উমর ইবনে আব্দুল আযীয র. মসজিদ থেকে বেড়িয়ে চলার পথে এক ব্যক্তির সাথে কথা বলছিলেন, তাকে লোকজন দেখেছেন কিন্তু চিনতে পারেন নি। কিছুক্ষণ পর দৃষ্টি থেকে উধাও হয়ে গেলেন। তারপর লোকজন হযরত উমর ইবনে আবদুল আযীয র. কে জিজ্ঞেস করলেন, তিনি কে ছিলেন? উত্তরে তিনি বললেন, তিনি ছিলেন, হযরত খিযির আ.। সর্বজন স্বীকৃত একটি বিষয় হল, হযরত উমর ইবনে আবদুল আযীয র. মহা সম্মানিত একজন তাবে'য়ী ছিলেন। স্পষ্ট বিষয় তাঁর মর্তবা নিঃসন্দেহে ইমাম বুখারী ও হাফিজ আসকালানী র. প্রমূখের অনেক উর্ধ্বে।

তাছাড়া আওলিয়ায়ে উম্মতের মধ্যে হযরত খিযির আ. এর সাথে সাক্ষাতের ঘটনাবলি অগণিত বর্ণিত রয়েছে। মুহাদ্দিসীনে কেরাম যারা হযরত খিযির আ.এর হায়াতের বিষয়টি স্বীকার করেন না, তাদের বড় প্রমাণ বুখারী শরীফ প্রথম খণ্ডে কিতাবুল ইলমে এবং মুসলিম শরীফে বর্ণিত হযরত আবদুল্লাহ ইবনে উমর রা. এর রেওয়ায়াত- قال صلى الله عليه وسلم أريت ليلتكم هذه فإن على رأس مأة سنة لا يبقى ممن هو علــى ظهــر الأرض أحــدا -রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন- তোমাদের এ রজনীতে আমাকে দেখানো হয়েছে, এ রাত থেকে একশত বছর অতিক্রান্ত হলে ভূপৃষ্ঠে অবস্থিত কেউ তাদের মধ্য থেকে জীবিত থাকবে না। -বুখারীঃ ১/২২

**উত্তরঃ** উত্তর স্পষ্ট। ১. উপরোক্ত হাদীস হায়াতে খিযিরের পরিপন্থী এজন্য নয় যে, হতে পারে ইরশাদে নববী কালে হযরত খিযির আ. জমিনের উপর ছিলেন না; বরং ছিলেন সমুদ্রে। ২. হযরত খিযির আ. দৃষ্টি বাইরে। আর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উদ্দেশ্য হল, সে সব লোক যাদেরকে সাহাবায়ে কেরাম সাধারণত চিনতেন, জানতেন। ৩. على ظهر الأرض শব্দে জমিন দ্বারা উদ্দেশ্য হয়ত বিশেষভাবে মদীনার ভূমি। ৪. على وجــه الأرض দ্বারা সম্পূর্ণ ব্যাপক উদ্দেশ্য হলে দৃষ্টি বাইরে লোকজন ব্যতিক্রম ভূক্ত হতে পারেন। যেমন, হযরত ঈসা আ. এ ইরশাদ কালেও জীবিত ছিলেন। আজও তিনি জীবিত আছেন। কিন্তু যেহেতু তিনি আছেন আসমানে সেহেতু এ হাদীস থেকে হযরত ঈসা আ. ও ফেরেশতাগণ ও জ্বিনসমূহ ব্যতিক্রমভূক্ত রয়েছে। এমনিভাবে হযরত খিযির আ. যেহেতু এ ইরশাদ কালে ভূপৃষ্ঠে ছিলেন না, সেহেতু তিনি হাদীসে অন্তর্ভুক্তও থাকবেন না।

**রহস্যবিদ্যা কি শরীয়তবিদ্যা অপেক্ষা শ্রেষ্ঠ?**

হাকীমুল উম্মত মুজাদ্দিদুল মিল্লাত হযরত মাওলানা আশরাফ আলী থানবী র. কেলীদে মসনবীতে বলেন যে, এ ঘটনা দ্বারা দুই কারণে, ইলমে বাতিন ইলমে শরীয়ত থেকে উত্তম প্রমাণিত হয় না।

১. ইলমে বাতিন ইলমে শরীয়তের একটি শাখা। কারণ, ইলমে শরীয়ত হল, ইসলাহে জাহের ও বাতেনের পদ্ধতি জানার নাম। ইসলাহে জাহের হল, কর্ম ও উক্তি ঠিক করা। ইসলাহে বাতেন হল, আকায়েদ ও আখলাক ঠিক করা। শরীয়ত এসব বিষয় সবিস্তারে বাতলে দিয়েছে। অতএব অংশ কিভাবে পূর্ণ জিনিস থেকে উত্তম হতে পারে?

২. এ ঘটনায় হযরত খিযির আ. কে কোন কোন গোপনীয় দূরবর্তী বিষয়ের ব্যাপারে অবহিত করা হয়েছে। এটি আলোচ্য ইলমে বাতিনের অন্তর্ভুক্তই নয়; বরং এগুলো তো কতগুলো বিচ্ছিন্ন ঘটনা ও সৃষ্টির অবস্থা। এগুলো সম্পর্কে তার দিল উন্মুক্ত হয়ে গিয়েছিল। যার সারকথা হল শুধু এই যে, যে সব জিনিস কাল বা স্থানগতভাবে দূরবর্তী ছিল, সেগুলো ইলমের নিকটবর্তী হয়ে গিয়েছিল। যেমন, সম্রাট স্থানগতভাবে দূরবর্তী ছিলেন। শিশুর কুফরী কালগতভাবে দূরবর্তী ছিল। ধণভাণ্ডার কালগতভাবে দূরবর্তী পর্দাবৃত ছিল। দূরবর্তী জিনিস নিকটবর্তী মনে হওয়া ইলমে বাতিন নয়। এর পরিপন্থী হযরত মূসা আ. এর বিদ্যা। এগুলো ছিল উলুমে শরইয়্যা ও মা'আরিফে ইলাহিয়্যা। জাহের ও বাতেন সব এরই শাখা।

মোটকথা, হযরত খিযির আ. এর বিদ্যা কোন ক্রমেই হযরত আ. মূসা এর এর বিদ্যা অপেক্ষা শ্রেষ্ঠ নয়।

বাকী রইল, মূসা আ. কে খিযির আ. এর কাছে প্রেরণ। এর কারণ শুধু এটাই ছিল যে, হযরত মূসা আ. প্রশ্নকারীর উত্তরে "আমি সবচে' বড় আলেম" বলেছিলেন। এটা উলূমে ইলাহিয়্যার কথা মনস্থ করে বলা হয়েছে এদিকে লক্ষ্য করলে যথার্থ ছিল। কিন্তু যেহেতু শাব্দিকভাবে সমস্ত বিদ্যাকে অন্তর্ভুক্ত করত সেহেতু সতর্ক করা হল যে, এমন কিছু কিছু বিদ্যা রয়েছে যদিও সেগুলো তোমার বিদ্যা অপেক্ষা নিচু মর্তবার, সেগুলো অন্যদেরকে প্রদান করা হয়েছে, তোমাকে দেয়া হয়নি। এজন্য উত্তরে তোমাকে শর্তারোপ করা দরকার ছিল। অথবা আল্লাহর সোপর্দ করে "আল্লাহ বেশি ভাল জানেন" বলা উচিত চিল। -ইনআমুল বারী

بَاب فَلَمَّا جَاوَزَا قَالَ لِفَتَاهُ آتِنَا غَدَاءَنَا لَقَدْ لَقِينَا مِنْ سَفَرِنَا هَذَا نَصَبًا قَالَ أَرَأَيْتَ إِذْ أَوَيْنَا إِلَى الصَّخْرَةِ فَإِنِّي نَسِيتُ الْحُوتَ إِلَى قَوْلِهِ عَجَبًا صُنْعًا عَمَلًا حِوَلًا تَحَوُّلًا قَالَ ذَلِكَ مَا كُنَّا نَبْغِ فَارْتَدَّا عَلَى آثَارِهِمَا قَصَصًا إِمْرًا وَ نُكْرًا دَاهِيَةً يَنْقَضَّ يَنْقَاضُ كَمَا تَنْقَاضُ السِّنُّ لَتَخِذْتَ وَاتَّخَذْتَ وَاحِدٌ رُحْمًا مِنْ الرُّحْمِ وَهِيَ أَشَدُّ مُبَالَغَةً مِنْ الرَّحْمَةِ وَنَظُنُّ أَنَّهُ مِنْ الرَّحِيمِ وَتُدْعَى مَكَّةُ أُمَّ رُحْمٍ أَيْ الرَّحْمَةُ تَنْزِلُ بِهَا

**২৪৫৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন তারা (সেখান থেকে) আরও (অনেক দূর) অগ্রসর হল, মূসা তাঁর খাদেমকে বলল, আমাদের নাস্তা আন, আমরা তো আমাদের এ সফরে (আজকে মন্‌জিলে খুব) ক্লান্ত হয়ে পড়েছি। (আর এর আগের মনজিলগুলোতে ক্লান্ত হইনি। এর কারণ, বাহ্যত উদ্দিষ্ট স্থান থেকে সামনে চলে যাওয়া ছিল) (খাদেম বলল, (দেখুন আশ্চর্য ব্যাপার ঘটেছে) আপনি কি লক্ষ্য করেছেন, আমরা যখন শিলাখণ্ডের কাছে অবস্থান করছিলাম (এবং বিশ্রাম করছিলাম) তখন এ মাছের একটি ঘটনা ঘটেছে। (আমি মনস্থ করেছিলাম তা আপনার কাছে আলোচনা করব। কিন্তু আমি অন্য কোন ধ্যানে পড়েছিলাম ) ফলে আমি মাছের (আলোচনার) কথা ভুলে গিয়েছিলাম? শয়তান এ কথা বলতে আমাকে ভুলিয়ে দিয়েছিল। (সে ঘটনাটি হল) মাছটি (জীবিত হয়ে) আশ্চর্যজনকভাবে নিজের পথ করে সমুদ্রে নেমে গেল। (১. একটি আশ্চর্য বিষয় তো হল, এটি জীবিত হয়ে গেছে) (২. মাছটি সমুদ্রে যেখানে গেছে, সেখানকার পানি অলৌকিকভাবে সুড়ঙ্গের ন্যায় হয়ে গিয়েছিল। প্রবল ধারণা পরে হয়ত মিলিত হয়ে গিয়েছিল)

حِوَلًا ঘুরে যাওয়া, পরিবর্তন হওয়া। ذَلِكَ مَا كُنَّا نَبْغِ "মূসা বললেন, আমরা তো সে স্থানটি অনুসন্ধান করছিলাম। فَارْتَدَّا عَلَى آثَارِهِمَا قَصَصًا এরপর তারা নিজেদের পদচিহ্ন ধরে ফিরে চলল। إِمْرًا وَ نُكْرًا উভয়ের একই অর্থ, অন্যায় কাজ। يَنْقَضَّ শব্দের অর্থ-পড়ে যাবে যেমন দাঁত পড়ে যায়। لَتَخِذْتَ وَاتَّخَذْتَ উভয়ের একই অর্থ। رُحْمًا শব্দটি الرُّحْمِ থেকে গঠিত। وَهِيَ أَشَدُّ مُبَالَغَةً এতে অত্যাধিক দয়ার অর্থ আছে مِنْ الرَّحْمَةِ (করুণা) রহমত থেকে। কারো মতে, এটা الرَّحِيم থেকে গঠিত। মক্কাকে বলা হয় أُمّ رُحْم যেহেতু সেখানে রহমত নাযিল হয়।

صُنْعًا عَمَلًا : ইঙ্গিত হল, وَهُمْ يَحْسَبُونَ أَنَّهُمْ يُحْسِنُونَ صُنْعًا আয়াতের দিকে। "তারা (অজ্ঞতার কারণে) মনে করে যে, তারা সৎকর্মই করছে।" ১৮:১০৪

তিনি বলেন, আয়াতে صُنْعًا মানে কাজ। ইঙ্গিত হল, خَالِدِينَ فِيهَا لَا يَبْغُونَ عَنْهَا حِوَلًا আয়াতের দিকে। "সেখানে তারা স্থায়ী হবে, (তাদেরকে কেউ বহিস্কার করবে না) সেখান থেকে তারা স্থানান্তর কামনা করবে না" (উদ্দেশ্য এ কথা বলা যে, জান্নাতের স্থান জান্নাতীদের জন্য চিরস্থায়ী নেয়ামত। কারণ, আল্লাহ তা'আলা নির্দেশ জারী করেছেন- যে জান্নাতে প্রবেশ করেছে তাকে সেখান থেকে কখনো বহিস্কার করা হবে না)–১৮:১০৮

কিন্তু এখানে কারো একটি সংশয় অন্তরের কল্পনায় আসতে পারে যে, মানুষের স্বাভাবিক নিয়ম হল, এক জায়গায় থাকতে থাকতে বিরক্ত হয়ে যায়। সেখান থেকে বাইরে অন্যত্র যেতে চায়। যদি জান্নাতের বাইরে কোথাও যাওয়ার অনুমতি না হয়, তাহলে তো জেলের মত মনে হতে শুরু করবে।

এর উত্তর এ আয়াতে দেয়া হয়েছে যে, জান্নাতকে অন্যস্থানের উপর কেয়াস করা অজ্ঞতা। যে ব্যক্তি জান্নাতে চলে যাবে সে যা কিছু দুনিয়াতে দেখেছে ও বরণ করেছে জান্নাতের নেয়ামত এবং আকর্ষণীয় পরিবেশের সামনে তার কাছে সে সব জিনিস নিরর্থক মনে হবে। সেখান থেকে বাইরে যাওয়া কখনো কারো অন্তরে কল্পনাও হবে না।

তিনি বলেন, আয়াতে حِوَلًا অর্থ ফিরে যাওয়া।

قَالَ ذَلِكَ مَا كُنَّا نَبْغِ فَارْتَدَّا عَلَى آثَارِهِمَا قَصَصًا : মূসা আ. বললেন, এটাই তো সে জিনিস যা আমরা চাইছিলাম। ফলে তারা দু'জন ফিরে রওয়ানা করলেন।

إِمْرًا وَ نُكْرًا دَاهِيَةً : ইঙ্গিত হল, لَقَدْ جِئْتَ شَيْئًا إِمْرًا এবং لَقَدْ جِئْتَ شَيْئًا نُكْرًا আয়াতের দিকে।

তিনি বলেন, إمرًا এবং نكرًا উভয়টির অর্থ মারাত্মক ব্যাপার, আশ্চর্য ব্যাপার।

يَنْقَضّ يَنْقَاضُ كَمَا تَنْقَاضُ السِّنُّ : ইঙ্গিত হল, فَوَجَدَا فِيهَا جِدَارًا يُرِيدُ أَنْ يَنْقَضَّ فَأَقَامَهُ আয়াতের দিকে। তারা দু'জন সেখানে একটি পতনোম্মুখ প্রাচীরকে।"-১৮:৭৭

তিনি বলেন ينقضّ এবং ينقاضّ উভয়ের অর্থ একই। অর্থাৎ, পড়ে যাওয়া। যেমন বলা হয় تنقاضّ السنّ। তথা দাঁত পড়ে যাচ্ছে।

لَتَخِذْتَ وَاتَّخَذْتَ وَاحِدٌ : ইঙ্গিত হল قَالَ لَوْ شِئْتَ لَاتَّخَذْتَ عَلَيْهِ أَجْرًا আয়াতের দিকে। "আপনি ইচ্ছা করলে তো এর (এ কাজের) জন্য পারিশ্রমিক গ্রহণ করতে পারতেন।" (এ সময়ের কাজও চলত আর তাদের দূরাচরণের সংশোধনও হত)-১৮:৭৭

তিনি বলেন, আয়াতে কারীমায় لَتَخِذْتَ শব্দে একটি কিরাআত হল, لَتَخِذْتَ। বস্তুত تَخِذْت من سمع এবং إتّخذْت من افتعال উভয়টির অর্থ এক। তথা নেয়া।

رُحْمًا مِنَ الرُّحْمِ وَهِيَ أَشَدُّ مُبَالَغَةً مِنَ الرَّحْمَةِ وَنَظُنُّ أَنَّهُ مِنَ الرَّحِيمِ وَتُدْعَى مَكَّةُ أُمَّ رُحْمٍ أَيْ الرَّحْمَةُ تَنْزِلُ بِهَا:

ইঙ্গিত হল, فَأَرَدْنَا أَنْ يُبْدِلَهُمَا رَبُّهُمَا خَيْرًا مِنْهُ زَكَاةً وَأَقْرَبَ رُحْمًا আয়াতের দিকে। "সে সন্তান হবে পবিত্রতায় মহত্তর ও ভক্তি-ভালবাসায় নিকটতর।"-১৮:৮১

তিনি বলেন, আয়াতে কারীমায় رُحْمًا শব্দটি رُحْمٌ(রা-এর উপর পেশ) থেকে গৃহীত। অর্থ হল, দয়া ও স্নেহ মমতা। এতে রহমতের তুলনায় অতিরঞ্জন রয়েছে। ধারণা করা হয়, তথা কিছুসংখ্যক লোকের ধারণা হল এটি رحيم থেকে গৃহীত। মক্কাকে أُمّ الرحم তথা উম্মে রহমত এজন্য বলে যে, তাতে আল্লাহর রহমত নাযিল হতে থাকে।

**حَدَّثَنِي** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ قَالَ حَدَّثَنِي سُفْيَانُ بْنُ عُيَيْنَةَ عَنْ عَمْرِو بْنِ دِينَارٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ قُلْتُ لِابْنِ عَبَّاسٍ إِنَّ نَوْفًا الْبَكَالِيَّ يَزْعُمُ أَنَّ مُوسَى بَنِي إِسْرَائِيلَ لَيْسَ بِمُوسَى الْخَضِرِ فَقَالَ كَذَبَ عَدُوُّ اللَّهِ حَدَّثَنَا أُبَيُّ بْنُ كَعْبٍ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قَامَ مُوسَى خَطِيبًا فِي بَنِي إِسْرَائِيلَ فَقِيلَ لَهُ أَيُّ النَّاسِ أَعْلَمُ قَالَ أَنَا فَعَتَبَ اللَّهُ عَلَيْهِ إِذْ لَمْ يَرُدَّ الْعِلْمَ إِلَيْهِ وَأَوْحَى إِلَيْهِ بَلَى عَبْدٌ مِنْ عِبَادِي بِمَجْمَعِ الْبَحْرَيْنِ هُوَ أَعْلَمُ مِنْكَ قَالَ أَيْ رَبِّ كَيْفَ السَّبِيلُ إِلَيْهِ قَالَ تَأْخُذُ حُوتًا فِي مِكْتَلٍ فَحَيْثُمَا فَقَدْتَ الْحُوتَ فَاتَّبِعْهُ قَالَ فَخَرَجَ مُوسَى وَمَعَهُ فَتَاهُ يُوشَعُ بْنُ نُونٍ وَمَعَهُمَا الْحُوتُ حَتَّى انْتَهَيَا إِلَى الصَّخْرَةِ فَنَزَلَا عِنْدَهَا قَالَ فَوَضَعَ مُوسَى رَأْسَهُ فَنَامَ قَالَ سُفْيَانُ وَفِي حَدِيثِ غَيْرِ عَمْرٍو قَالَ وَفِي أَصْلِ الصَّخْرَةِ عَيْنٌ يُقَالُ لَهَا الْحَيَاةُ لَا

يُصِيبُ مِنْ مَائِهَا شَيْءٌ إِلَّا حَيِيَ فَأَصَابَ الْحُوتَ مِنْ مَاءِ تِلْكَ الْعَيْنِ قَالَ فَتَحَرَّكَ وَانْسَلَّ مِنَ الْمِكْتَلِ فَدَخَلَ الْبَحْرَ فَلَمَّا اسْتَيْقَظَ مُوسَى قَالَ لِفَتَاهُ آتِنَا غَدَاءَنَا الْآيَةَ قَالَ وَلَمْ يَجِدْ النَّصَبَ حَتَّى جَاوَزَ مَا أُمِرَ بِهِ قَالَ لَهُ فَتَاهُ يُوشَعُ بْنُ نُونٍ أَرَأَيْتَ إِذْ أَوَيْنَا إِلَى الصَّخْرَةِ فَإِنِّي نَسِيتُ الْحُوتَ الْآيَةَ قَالَ فَرَجَعَا يَقُصَّانِ فِي آثَارِهِمَا فَوَجَدَا فِي الْبَحْرِ كَالطَّاقِ مَمَرَّ الْحُوتِ فَكَانَ لِفَتَاهُ عَجَبًا وَلِلْحُوتِ سَرَبًا قَالَ فَلَمَّا انْتَهَيَا إِلَى الصَّخْرَةِ إِذْ هُمَا بِرَجُلٍ مُسَجًّى بِثَوْبٍ فَسَلَّمَ عَلَيْهِ مُوسَى قَالَ وَأَنَّى بِأَرْضِكَ السَّلَامُ فَقَالَ أَنَا مُوسَى قَالَ مُوسَى بَنِي إِسْرَائِيلَ قَالَ نَعَمْ قَالَ هَلْ أَتَّبِعُكَ عَلَى أَنْ تُعَلِّمَنِي مِمَّا عُلِّمْتَ رَشَدًا قَالَ لَهُ الْخَضِرُ يَا مُوسَى إِنَّكَ عَلَى عِلْمٍ مِنْ عِلْمِ اللَّهِ عَلَّمَكَهُ اللَّهُ لَا أَعْلَمُهُ وَأَنَا عَلَى عِلْمٍ مِنْ عِلْمِ اللَّهِ عَلَّمَنِيهِ اللَّهُ لَا تَعْلَمُهُ قَالَ بَلْ أَتَّبِعُكَ قَالَ فَإِنِ اتَّبَعْتَنِي فَلَا تَسْأَلْنِي عَنْ شَيْءٍ حَتَّى أُحْدِثَ لَكَ مِنْهُ ذِكْرًا فَانْطَلَقَا يَمْشِيَانِ عَلَى السَّاحِلِ فَمَرَّتْ بِهِمْ سَفِينَةٌ فَعُرِفَ الْخَضِرُ فَحَمَلُوهُمْ فِي سَفِينَتِهِمْ بِغَيْرِ نَوْلٍ يَقُولُ بِغَيْرِ أَجْرٍ فَرَكِبَا السَّفِينَةَ قَالَ وَوَقَعَ عُصْفُورٌ عَلَى حَرْفِ السَّفِينَةِ فَغَمَسَ مِنْقَارَهُ فِي الْبَحْرِ فَقَالَ الْخَضِرُ لِمُوسَى مَا عِلْمُكَ وَعِلْمِي وَعِلْمُ الْخَلَائِقِ فِي عِلْمِ اللَّهِ إِلَّا مِقْدَارُ مَا غَمَسَ هَذَا الْعُصْفُورُ مِنْقَارَهُ قَالَ فَلَمْ يَفْجَأْ مُوسَى إِذْ عَمَدَ الْخَضِرُ إِلَى قَدُومٍ فَخَرَقَ السَّفِينَةَ فَقَالَ لَهُ مُوسَى قَوْمٌ حَمَلُونَا بِغَيْرِ نَوْلٍ عَمَدْتَ إِلَى سَفِينَتِهِمْ فَخَرَقْتَهَا لِتُغْرِقَ أَهْلَهَا لَقَدْ جِئْتَ الْآيَةَ فَانْطَلَقَا إِذَا هُمَا بِغُلَامٍ يَلْعَبُ مَعَ الْغِلْمَانِ فَأَخَذَ الْخَضِرُ بِرَأْسِهِ فَقَطَعَهُ قَالَ لَهُ مُوسَى أَقَتَلْتَ نَفْسًا زَكِيَّةً بِغَيْرِ نَفْسٍ لَقَدْ جِئْتَ شَيْئًا نُكْرًا قَالَ أَلَمْ أَقُلْ لَكَ إِنَّكَ لَنْ تَسْتَطِيعَ مَعِيَ صَبْرًا إِلَى قَوْلِهِ فَأَبَوْا أَنْ يُضَيِّفُوهُمَا فَوَجَدَا فِيهَا جِدَارًا يُرِيدُ أَنْ يَنْقَضَّ فَقَالَ بِيَدِهِ هَكَذَا فَأَقَامَهُ فَقَالَ لَهُ مُوسَى إِنَّا دَخَلْنَا هَذِهِ الْقَرْيَةَ فَلَمْ يُضَيِّفُونَا وَلَمْ يُطْعِمُونَا لَوْ شِئْتَ لَاتَّخَذْتَ عَلَيْهِ أَجْرًا قَالَ هَذَا فِرَاقُ بَيْنِي وَبَيْنِكَ سَأُنَبِّئُكَ بِتَأْوِيلِ مَا لَمْ تَسْتَطِعْ عَلَيْهِ صَبْرًا فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَدِدْنَا أَنَّ مُوسَى صَبَرَ حَتَّى يُقَصَّ عَلَيْنَا مِنْ أَمْرِهِمَا قَالَ وَكَانَ ابْنُ عَبَّاسٍ يَقْرَأُ وَكَانَ أَمَامَهُمْ مَلِكٌ يَأْخُذُ كُلَّ سَفِينَةٍ صَالِحَةٍ غَصْبًا وَأَمَّا الْغُلَامُ فَكَانَ كَافِرًا

২৫১. কুতায়বা ইব্‌নে সাঈদ র.......... সাঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি ইব্‌নে আব্বাস রা. -কে বললাম, নাওফ আল বাককালীর (বিকালীও একটি লুগাত আছে) ধারণা, বনী ইসরাঈলের নবী মূসা, খিযির আ. -এর সাথী মূসা একই ব্যক্তি নয়। এ কথা শুনে ইবনে আব্বাস রা. বললেন, আল্লাহর শত্রু মিথ্যা বলেছে। উবাই ইব্‌নে কা'ব রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে আমাকে হাদীস বর্ণনা করেছেন। তিনি বলেছেন, (একবার) মূসা আ. বনী ইসরাঈলের সামনে ভাষণ দিচ্ছিলেন। তখন তাঁকে জিজ্ঞেস করা হল, সবচেয়ে জ্ঞানী কে? তিনি বললেন, আমি। আল্লাহ্ তাঁর এ কথায় অসন্তুষ্ট হলেন। কেননা, তিনি এ কথাটি আল্লাহর দিকে সম্বন্ধযুক্ত করেননি। আল্লাহ্ তাঁর উপর ওহী নাযিল করে বললেন, (হে মূসা!) দু'সমুদ্রের সঙ্গমস্থলে আমার এক বান্দা আছে, সে তোমার চাইতে অধিক জ্ঞানী। মূসা আ. বললেন, হে রব! আমি তাঁর কাছে কিভাবে যেতে পারি? আল্লাহ্ বললেন, থলেতে করে একটি মাছ নিয়ে রওয়ানা হও। যেখানে মাছটি হারিয়ে যাবে, সেখানেই তার অনুসরণ করবে। মূসা আ. রওয়ানা হলেন এবং তার সাথে ছিল তাঁর খাদেম ইউশা ইব্‌নে নূন। তারা মাছ সাথে নিলেন। তারা চলতে চলতে সমুদ্রের তীরে একটি বিশাল শিলাখণ্ডের কাছে পৌঁছে গেলেন। সেখানে তারা বিশ্রামের জন্য থামলেন। বর্ণনাকারী বলেন, মূসা আ. শিলাখণ্ডের উপর মাথা রেখে ঘুমিয়ে পড়লেন।

সুফিয়ান বলেন, আমর ইবনে দীনার ছাড়া সকল বর্ণনাকারী বলেছেন, শিলাখণ্ডটির তলদেশে একটি ঝরণা ছিল, তাঁকে হায়াত বলা হত। কেননা, যে মৃতের উপর তার পানি পড়ে, সে অমনি জীবিত হয়ে উঠে। সে মাছটির উপরও ঐ ঝরণার পানি পড়ল এবং সাথে সাথে সে লাফিয়ে উঠল। তারপর মাছটি বের হয়ে সমুদ্রে চলে গেল। এরপরে মূসা আ. যখন জেগে উঠলেন, "তিনি তাঁর খাদেমকে বললেন, "আমাদের নাস্তা আন, আমরা তো আমাদের এ সফরে ক্লান্ত হয়ে পড়েছি।" রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, যে স্থান সম্পর্কে তাঁকে বলা হয়েছিল সে স্থান

অতিক্রম করার পর থেকেই তিনি ক্লান্তি অনুভব করছিলেন। তাঁর খাদেম ইউশা ইবনে নূন তাঁকে বললেন, "আপনি কি লক্ষ করেছেন, আমরা যখন শিলাখণ্ডে বিশ্রাম করছিলাম তখন আমি মাছের কথা ভুলে গিয়েছিলাম? বর্ণনাকারী বলেন, তারপর তাঁরা নিজেদের পদচিহ্ন ধরে (সে স্থানে) প্রত্যাবর্তন করলেন। তারা সমুদ্রে মাছটির চলে যাওয়ার জায়গায় সুড়ঙ্গের মত দেখতে পেলেন, যা (এ অলৌকিক ঘটনা) মূসা আ. -এর সাথী যুবককে আশ্চর্যান্বিত করে দিল। যখন তাঁরা শিলাখণ্ডের কাছে পৌঁছলেন, সেখানে এক ব্যক্তিকে কাপড় আবৃত অবস্থায় দেখতে পেলেন। মূসা আ. তাঁকে সালাম দিলেন। তিনি বললেন, তোমাদের এলাকায় সালামের প্রথা কিভাবে এল? মূসা আ. বললেন, আমি মূসা। তিনি (খিযির আ.) বললেন, বনী ইসরাঈলের মূসা আ.? তিনি বললেন, হ্যাঁ। (মূসা সাল্লাল্লাহু আলাইহিস সালাম উত্তর দিলেন, হ্যাঁ।) তারপর বললেন, "সত্য পথের যে জ্ঞান আপনাকে দান করা হয়েছে তা থেকে আমাকে শিক্ষা দিবেন-এ শর্তে আমি আপনার অনুসরণ করব কি? খিযির আ. বললেন, হে মূসা! তুমি আল্লাহ্ কর্তৃক যে জ্ঞান প্রাপ্ত হয়েছ (ইলমে শরীয়ত), তা আমি (সম্পূর্ণভাবে) জানি না। আর আমি আল্লাহর থেকে যে 'ইলম' (রহস্যজ্ঞান) লাভ করেছি তাও (সম্পূর্ণভাবে) তুমি জান না। মূসা আ. বললেন, আমি আপনার অনুসরণ করব। খিযির আ. বললেন, আচ্ছা তুমি যদি আমার অনুসরণ করই, তবে কোন বিষয়ে আমাকে প্রশ্ন করবে না, যতক্ষণ না আমি (নিজেই) সে বিষয়ে তোমাকে কিছু বলি। তারপর তাঁরা সমুদ্রের তীর দিয়ে চলতে লাগলেন। একটি নৌকা তাঁদের কাছ দিয়ে যাচ্ছিল, নৌকার লোকেরা খিযির আ. - কে দেখে চিনতে পারে। يقول بغير اجر রাবী نـول এর ব্যাখ্যা করেন اجـر দ্বারা। অর্থাৎ, তারা বিনা পারিশ্রমিকে তাঁদের নৌকায় উঠিয়ে নিল। তাঁরা নৌকায় আরোহণ করলেন। (এখনো যেহেতু খাদেম অর্থাৎ, ইউশা' ইবনে নূন অনুগামী ছিলেন তাই তার আলোচনা করেননি।) এ সময় একটি চড়ুই পাখি এসে নৌকার অগ্রভাগে বসল। পাখিটি সমুদ্রে ঠোঁট ডুবিয়ে দিল। খিযির আ. মূসা আ. কে বললেন, তোমার, আমার ও সৃষ্টিজগতের জ্ঞান আল্লাহর জ্ঞানের তুলনায় অতখানি, যতখানি এ চড়ুই পাখি তার ঠোঁট দিয়ে সমুদ্র থেকে পানি উঠাল। বর্ণনাকারী বলেন, মূসা আ. এখনো স্থান পরিবর্তন করেননি।

এমতাবস্থায় খিযির আ.(কুঠার নিলেন এবং) নৌকা বিদীর্ণ করে দিলেন। তখন মূসা আ. তাঁকে বললেন, এরা আমাদেরকে বিনা পারিশ্রমিকে তাদের নৌকায় নিয়ে এল, আর আপনি আরোহীদের নিমজ্জিত করার জন্য নৌকাটি বিদীর্ণ করে দিলেন! আপনি তো এক গর্হিত কাজ করেছেন! তারপর তাঁরা আবার চলতে লাগলেন (পথে) এবং দেখতে পেলেন যে, একটি বালক কতগুলো বালকের সাথে খেলা করছে। খিযির আ. সে বালকটির শিরোচ্ছেদ করে দিলেন। মূসা আ. তাঁকে বললেন, আপনি কি একটি নিষ্পাপ জীবন নাশ করলেন অপরাধ ছাড়াই? আপনি তো এক গর্হিত কাজ করে ফেলেছেন! তিনি বললেন, আমি কি বলিনি যে, তুমি আমার সঙ্গে কিছুতেই ধৈর্যধারণ করতে পারবে না? মূসা আ. বললেন, এরপর যদি আমি আপনাকে কোন বিষয়ে জিজ্ঞেস করি, তবে আপনি আমাকে সঙ্গে রাখবেন না; আমার ওযরের চূড়ান্ত হয়েছে। তারপর তাঁরা উভয়ে চলতে লাগলেন। তাঁরা এক জনপদের অধিবাসীদের কাছে পৌঁছলেন এবং তাদের কাছে খাদ্য চাইলেন, তারা তাঁদের মেহমানদারী করতে অস্বীকার করল। তারপর সেখানে তাঁরা এক পতনোন্মুখ প্রাচীর দেখতে পেলেন। বর্ণনাকারী হাতের ইশারায় দেখালেন যে, এভাবে খিযির আ. পতনোন্মুখ প্রাচীরটি সোজা করে দিলেন। মূসা আ. খিযির আ. - কে বললেন, আমরা যখন এ জনপদে প্রবেশ করছিলাম, তখন জনপদের অধিবাসীরা আমাদের মেহমানদারী করেনি এবং আমাদের খেতে দেয়নি। এ জন্য আপনি ইচ্ছা করলে পারিশ্রমিক গ্রহণ করতে পারতেন। খিযির আ. বললেন, এখানেই তোমরা এবং আমার মধ্যে সম্পর্কচ্ছেদ হল। যে বিষয়ে তুমি ধৈর্যধারণ করতে পারনি আমি তার তাৎপর্য ব্যাখ্যা করছি। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, মূসা আ. যদি আর একটু ধৈর্যধারণ করতেন তবে আমরা তাঁদের দু'জনের ঘটনাবলি সম্পর্কে আরও জানতে পারতাম। সাঈদ বলেন, ইব্‌নে আব্বাস রা. وكان وراءهم এর স্থানে وكان امامهم ملك ياخذ كل سـفينة صـالحة غـصبا পড়তেন। অর্থ "তাদের সম্মুখে ছিল এক রাজা, যে বলপ্রয়োগে সকল ভাল নৌকা ছিনিয়ে নিত।" আর (নিহত) বালকটি ছিল কাফের।" (অর্থাৎ, আল্লাহর ইচ্ছায়। আর তার পিতামাতা ছিলেন মূমিন।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। বাকী ব্যাখ্যার জন্য ২৫০নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

## بَاب (فى نسخة قوله) قُلْ هَلْ نُنَبِّئُكُمْ بِالْأَخْسَرِينَ أَعْمَالًا

**২৪৫৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আপনি (তাদের) বলুন, আমি কি তোমাদের সংবাদ দিব কর্মে ক্ষতিগ্রস্তদের?"

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَمْرِو بْنِ مُرَّةَ عَنْ مُصْعَبِ بْنِ سَعْدٍ قَالَ سَأَلْتُ أَبِي قُلْ هَلْ نُنَبِّئُكُمْ بِالْأَخْسَرِينَ أَعْمَالًا هُمْ الْحَرُورِيَّةُ قَالَ لَا هُمْ الْيَهُودُ وَالنَّصَارَى أَمَّا الْيَهُودُ فَكَذَّبُوا مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَمَّا النَّصَارَى فَكَفَرُوا بِالْجَنَّةِ وَقَالُوا لَا طَعَامَ فِيهَا وَلَا شَرَابَ وَالْحَرُورِيَّةُ الَّذِينَ يَنْقُضُونَ عَهْدَ اللَّهِ مِنْ بَعْدِ مِيثَاقِهِ وَكَانَ سَعْدٌ يُسَمِّيهِمْ الْفَاسِقِينَ

২৫২. মুহাম্মদ ইব্নে বাশ্শার র........... মুস্'আব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আমার পিতাকে (সা'দ ইবনে আবু ওয়াক্কাস রা.কে জিজ্ঞেস করলাম, قُلْ هَلْ نُنَبِّئُكُمْ بِالْأَخْسَرِينَ أَعْمَالًا এ আয়াতে যাদের সম্পর্কে বলা হয়েছে, তারা হারূরা (কূফার নিকটবর্তী একটি গ্রামের নাম। আলী রা. -এর বিরুদ্ধে খারিজী সম্প্রদায়ের আন্দোলন এ গ্রাম থেকেই শুরু হয়।) গ্রামের অধিবাসী। তিনি বললেন, না, তারা হল ইয়াহুদী ও খৃস্টান। কেননা, ইয়াহুদীরা মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে মিথ্যা প্রতিপন্ন করেছিল এবং খৃস্টানরা জান্নাতকে অস্বীকার করত এবং বলত, সেখানে কোন খাদ্য-পানীয় নেই। আর হারূরীরা (খারিজীরা) হচ্ছে, যারা আল্লাহর সাথে ওয়াদা করার পরও তা ভঙ্গ করে। সা'দ (ইব্নে আবি ওয়াক্কাস) তাদের বলতেন, 'ফাসিক'। অর্থাৎ, কাফের বলতেন না।

ব্যাখ্যাঃ শিরোনামের সাথে মিল স্পষ্ট

الْحَرُورِيَّةُ : হা- এর উপর যবর, প্রথম রা-এর উপর পেশ, দ্বিতীয় রা-এর নিচে যের। উভয় রা-এর মাঝে ওয়াও সাকিন। ইয়া তাশদীদযুক্ত, শেষে স্ত্রীলিঙ্গবাচক তা। এটি কূফার নিকটবর্তী একটি জনপদ হারূরার দিকে সম্বন্ধযুক্ত। এখানেই প্রথম খারেজীরা জমা হয়েছিল এবং হযরত আলী রা. এর বিরুদ্ধে মুকাবিলার জন্য বিদ্রোহ করেছিল।

আবদুর রায্যাক হযরত আলী রা. থেকে বর্ণনা করেছেন, খারেজী নেতা ইবনে কাওয়া হযরত আলী রা. কে জিজ্ঞেস করল الْأَخْسَرِينَ أَعْمَالًا কারা? উত্তরে তিনি বলেন, হারূরার কমবখত লোকগুলো এতে অন্তর্ভুক্ত।

لَا طَعَامَ فِيهَا وَلَا شَرَابَ : খ্রীষ্টানদের উক্তি হল, জান্নাতে খাদ্য-পানীয় কিছুই পাওয়া যাবে না; বরং শুধু রূহানী আনন্দই পাওয়া যাবে। এটা সম্পূর্ণ গলত ও বাতিল। আল্লাহ তা'আলার বাণী রয়েছে- لَهُمْ فِيهَا مَا يَشْتَهُون (জান্নাতীদের জন্য সেখানে রয়েছে এমন জিনিস যা তারা কামনা করবে) আরেক আয়াতে আছে-وَزَوَّجْنَاهُم بِحُورٍ عِين। (তাদেরকে ডাগরচক্ষু বিশিষ্ট সুন্দরী নারীদের সাথে বিয়ে দিবেন)

সারকথা, জান্নাতীরা জান্নাতে সমস্ত নেয়ামত পাবে। চাই দৈহিক হোক বা আত্মিক। এমনকি হুর-গেলমানও পাবে। হ্যাঁ! সে সব খ্রীষ্টান নিঃসন্দেহে বঞ্চিত থাকবে, যারা ঈসা আ. কে খোদা বা খোদার বেটা মনে করত।

## بَاب أُولَئِكَ الَّذِينَ كَفَرُوا بِآيَاتِ رَبِّهِمْ وَلِقَائِهِ فَحَبِطَتْ أَعْمَالُهُمْ الْآيَةَ

**বুখারী ৬৯১**

**২৪৫৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : তারা এমন যারা অস্বীকার করে নিজেদের প্রতিপালকের নিদর্শনাবলি এবং তাঁর সাথে (কিয়ামত দিবসে) তাদের সাক্ষাতের বিষয় (কিয়ামত)। ফলে তাদের (সু)কর্ম নিষ্ফল হয়ে যায়। فلانقيم لهم يوم القيامة وزنا وهذا هو المراد لما سيورده من الحديث।

أى هذا باب في تفسير قوله أولئك الذين الخ

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سَعِيدُ بْنُ أَبِي مَرْيَمَ أَخْبَرَنَا الْمُغِيرَةُ بْنُ عَبْدِ الرَّحْمَنِ قَالَ حَدَّثَنِي أَبُو الزِّنَادِ عَنْ الْأَعْرَجِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّهُ لَيَأْتِي الرَّجُلُ الْعَظِيمُ السَّمِينُ يَوْمَ الْقِيَامَةِ لَا يَزِنُ عِنْدَ اللَّهِ جَنَاحَ بَعُوضَةٍ وَقَالَ اقْرَءُوا فَلَا نُقِيمُ لَهُمْ يَوْمَ الْقِيَامَةِ وَزْنًا وَعَنْ يَحْيَى بْنِ بُكَيْرٍ عَنْ الْمُغِيرَةِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ أَبِي الزِّنَادِ مِثْلَهُ

২৫৩. মুহাম্মদ ইব্‌নে আবদুল্লাহ র............... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, কিয়ামতের দিন একজন খুব মোটা (দুনিয়ার সম্মানিত আমীর) ব্যক্তি আসবে; কিন্তু সে আল্লাহর নিকট মশার ডানার চেয়েও ক্ষুদ্র হবে। তারপর তিনি বলেন, (যদি এর সত্যতা প্রমাণ করতে চাও তবে এ আয়াত তিলাওয়াত করো, فَلَا نُقِيمُ لَهُمْ يَوْمَ الْقِيَامَةِ وَزْنًا "কিয়ামতের দিন তাদের কাজের কোন ওজন কায়েম করব না। (পূণ্য মনে করে তারা যে সকল কর্ম করেছে, সেগুলোর কোন ওজন থাকবে না। অর্থাৎ, সেগুলো কোন কাজে আসবে না। তাদের শাস্তি জাহান্নাম)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল إِقْرَءُوا الخ বাক্যে। কারণ, এ আয়াতটিই শিরোনাম।

ইয়াহইয়া ইব্‌নে বুকায়র র................ থেকে অনুরূপ হাদীস বর্ণিত আছে।

**বুখারী ৬৯১**

## سُورَةُ كهيعص اي سُورَةُ مَرْيَمْ

في نسخة بسم الله الرحمن الرحيم

## সূরা মরিয়ম

এক কপিতে আছে سورة كهيعص। আরেকটি কপিতে আছে باب سورة مريم। এটি সূরা মরিয়ম নামেই প্রসিদ্ধ। সূরা মরিয়ম মক্কী, আয়াত; ৫৮, রুকূ ৬।

قَالَ ابْنُ عَبَّاسٍ أَسْمِعْ بِهِمْ وَأَبْصِرْ اللَّهُ يَقُولُهُ وَهُمْ الْيَوْمَ لَا يَسْمَعُونَ وَلَا يُبْصِرُونَ فِي ضَلَالٍ مُبِينٍ يَعْنِي قَوْلَهُ أَسْمِعْ بِهِمْ وَأَبْصِرْ الْكُفَّارُ يَوْمَئِذٍ أَسْمَعُ شَيْءٍ وَأَبْصَرُهُ لَأَرْجُمَنَّكَ لَأَشْتُمَنَّكَ وَرِئْيًا مَنْظَرًا وَقَالَ أَبُو وَائِلٍ عَلِمَتْ مَرْيَمُ أَنَّ التَّقِيَّ ذُو نُهْيَةٍ حَتَّى قَالَتْ إِنِّي أَعُوذُ بِالرَّحْمَنِ مِنْكَ إِنْ كُنْتَ تَقِيًّا وَقَالَ ابْنُ عُيَيْنَةَ تَؤُزُّهُمْ أَزًّا تُزْعِجُهُمْ إِلَى الْمَعَاصِي إِزْعَاجًا وَقَالَ مُجَاهِدٌ إِدًّا عِوَجًا قَالَ ابْنُ عَبَّاسٍ وِرْدًا عِطَاشًا أَثَاثًا مَالًا إِدًّا قَوْلًا عَظِيمًا رِكْزًا صَوْتًا غَيًّا خُسْرَانًا وَقَالَ غَيْرُهُ بُكِيًّا جَمَاعَةُ بَاكٍ صِلِيًّا صَلِيَ يَصْلَى نَدِيًّا وَالنَّادِي وَاحِدٌ مَجْلِسًا وَقَالَ مُجَاهِدٌ فَلْيَمْدُدْ فَلْيَدَعْهُ

ইবনে আব্বাস রা. বলেন, أَسْمِعْ بِهِمْ وَأَبْصِرْ তারা (কাফেররা) আজ (দুনিয়ায়) কোন উপদেশ শুনছে না এবং কোন নিদর্শন দেখছে না। أَسْمِعْ بِهِمْ وَأَبْصِرْ فِي ضَلَالٍ مُبِينٍ এবং তারা প্রকাশ্য ভ্রান্তিতে নিমজ্জিত। আল্লাহ তাআলার বাণী দ্বারা উদ্দেশ্য কাফের সম্প্রদায়। "অথচ কিয়ামতের দিন কাফেররা কত স্পষ্ট শুনবে ও দেখবে!" لَأَرْجُمَنَّكَ (আমি অবশ্যই তোমাকে প্রস্তরাঘাতে বিচূর্ণ করে দিব। ইব্‌নে আব্বাস রা. বলেন,) لَأَرْجُمَنَّكَ এর অর্থ, অবশ্যই আমি তোমাকে গালি দিব। رِئْيًا দৃশ্য। ইব্‌নে উয়াইনা র.বলেন, تَؤُزُّهُمْ - শয়তান তাদের পাপের দিকে চরমভাবে প্ররোচিত করছে। মুজাহিদ র. বলেন, إِدًّا বক্রতা। ইব্‌নে আব্বাস রা. বলেন, وِرْدًا তৃষ্ণার্ত। أَثَاثًا – মাল। إِدًّا মারাত্মক কথা। رِكْزًا ফিস্‌ফিস্ আওয়াজ। غَيًّا খেসারত। মুজাহিদ র. বলেন, فَلْيَمْدُدْ কাজেই সে যেন তা ছেড়ে দেয়। بُكِيًّا ক্রন্দনকারী بَاكٍএর বহুবচন। صِلِيًّا : صَلِيَ يَصْلَى এর মাসদার। (প্রবেশ করা)। نَدِيًّا এবং النَّادِي বৈঠক।

قال ابن عباس أَبْصِرْبِهِمْ وَ أَسْمِعْ: উল্লেখিত বাক্য দ্বারা أَسْمِعْ بِهِمْ وَأَبْصِرْ يَوْمَ يَأْتُونَنَا لَكِنِ الظَّالِمُونَ الْيَوْمَ فِي ضَلَالٍ مُبِينٍ (৩৮) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যেদিন এ সব লোক (প্রতিদান দিবসে প্রতিদানের জন্য) আমার নিকট আসবে, সেদিন তারা খুবই শ্রবণকারী চক্ষুষ্মান হবে অথচ এ পাপিষ্ঠ জালিমরা দুনিয়াতে স্পষ্ট ভ্রান্তিতে লিপ্ত ছিল

তিনি বলেন যে, আয়াতে কারীমায় হযরত ইবনে আব্বাস রা. বলেন, أَبْصِرْبِهِمْ وَ أَسْمِعْ এই কথা আল্লাহ তা'আলা ইরশাদ করেন যে, দুনিয়াতে তারা (কাফেররা) চক্ষুষ্মান ও শ্রবণকারী ছিল না বরং স্পষ্ট ভ্রান্তিতে লিপ্ত ছিল। অর্থাৎ আল্লাহ তা'আলার বাণী أَبْصِرْبِهِمْ وَ أَسْمِعْ এর দ্বারা উদ্দেশ্য হল কাফের। তারা কিয়ামতের দিন খুবই শ্রবণকারী ও চক্ষুষ্মান হবে, কিন্তু তখন তা কোন কাজে আসবে না।

**ব্যাখ্যা :** আমাদের ভারতীয় কপিগুলোতে ابصرهم و اسمع আছে কিন্তু কুরআন মজীদে তদস্থলে রয়েছে أَبْصِرْبِهِمْ وَ أَسْمِعْ। আর এজন্যই আমি সে কপিটি গ্রহণ করেছি। কেননা, এই কপিটি টীকায় বিদ্যমান রয়েছে।

اسمع بهم : এই শব্দটি فعل تعجب - বিস্ময়বোধক ক্রিয়া, افعل بهم এর ওজনে। অর্থ : কতইনা উত্তম শ্রবণকারী (খুব শ্রবণকারী)!

لَأَرْجُمَنَّكَ لَأَشْتِمَنَّكَ উল্লেখিত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী (٤٦) يَا إِبْرَاهِيمُ لَئِنْ لَمْ تَنْتَهِ لَأَرْجُمَنَّكَ وَاهْجُرْنِي مَلِيًّا এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

"হে ইবরাহীম! যদি তুমি (সেসব প্রতিমার নিন্দা থেকে ও আমাকে সেগুলোর উপাসনা থেকে বাধা প্রদানে) বিরত না হও তবে আমি তোমাকে অবশ্যই প্রস্তরাঘাতে হত্যা করব আর তুমি আমার নিকট থেকে একটি সময়ের জন্য (জীবনের তরে) দূর হও।"

তিনি বলেন যে, এই আয়াতে لَأَرْجُمَنَّكَ এর অর্থ لَأَشْتِمَنَّكَ (তা-য়ে যের যোগে) অর্থাৎ, আমি তোমার প্রতি গালাগালির পাথর বর্ষণ করবো। উল্লেখিত ব্যাখ্যাটি মুকাতিল, যাহ্হাক প্রমুখের। আর হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে- لَأَرْجُمَنَّكَ অর্থ, আমি তোমাকে অবশ্যই মারবো।

উল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী (٧٤) وَكَمْ أَهْلَكْنَا قَبْلَهُمْ مِنْ قَرْنٍ هُمْ أَحْسَنُ أَثَاثًا وَرِئْيًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা লক্ষ করে না, আমরা তাদের পূর্বে এমন গোত্রসমূহ ধ্বংস করেছি,যারা গৃহসামগ্রী ও বাহ্যিক সৌন্দর্যে উত্তম ছিল।- পারা ১৬ ,রকূ : ৮

وَرِئْيًا مَنْظَرًا : তিনি বলেন যে, আয়াতের মধ্যকার وَرِئْيًا শব্দের অর্থ হল দৃশ্যপট, বাহ্যিক সৌন্দর্য।

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ تَؤُزُّهُمْ أَزًّا

উল্লেখিত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী (٨٣) أَلَمْ تَرَ أَنَّا أَرْسَلْنَا الشَّيَاطِينَ عَلَى الْكَافِرِينَ تَؤُزُّهُمْ أَزًّا এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "আপনি তাদের ভ্রষ্টতায় চিন্তিত। আপনার কি জানা নেই? আমি শয়তানদেরকে কাদের উপর (পরীক্ষাস্বরূপ) ছেড়ে দিয়েছি, যেন তারা তাদেরকে কুফর ও ভ্রষ্টতায় উৎসাহিত করতে থাকে।" পারা ১৬ রুকূ. ৯

তিনি বলেন, হযরত সুফিয়ান ইবনে উয়াইনা র. বর্ণনা করেন যে, تَؤُزُّهُمْ শব্দের অর্থ হল : শয়তান তাদেরকে গুনাহের প্রতি চরমভাবে প্ররোচিত করতে থাকে।

**ব্যাখ্যা :** আরবী অভিধানে از، هز، فز এবং حض এ সবগুলো সমার্থক। অর্থাৎ, কোন কাজের প্রতি উৎসাহিত করা, উদ্বুদ্ধ করা, তবে শিথিলতা, কঠোরতা, কম বেশি হিসাবে পরস্পরে পার্থক্য রয়েছে। যেমন : از শব্দের অর্থ পূর্ণ শক্তি দ্বারা কাউকে কোন কাজের জন্য উদ্বুদ্ধ করা বরং বাধ্য করা। সুতরাং আয়াতের উদ্দেশ্য হল, শয়তান তাদেরকে খারাপ কাজের প্রতি উৎসাহিত করতে থাকে এবং কাজের সৌন্দর্যের প্রতি আকর্ষণ তাদের অন্তরে প্রবল করে দেয়, মন্দ দিক নিয়ে ভাবতে দেয় না।

وَقَالَ مُجَاهِدٌ إِدًّا عوجا : উল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَقَدْ جِئْتُمْ شَيْئًا ادًّا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অবশ্যই চতোমরা ফেঁসেছ খুবই কঠিন বিষয়ে অর্থাৎ, আল্লাহ তা'আলার জন্য সন্তান-সন্ততি স্থির করত : এরকম ধৃষ্টতাপূর্ণ ও অনর্থক প্রলাপ করেছ। যার ফলে নভোমণ্ডল, ভূমণ্ডল ও পর্বত টুকরো টুকরো হয়ে যাওয়ার উপক্রম।- পারা ১৬, রুকূ ০৯

মুজাহিদ র. বলেন , আয়াতের ادا শব্দের অর্থ عوجا (আইনের নীচে যের এবং ওয়াও যবর যোগে) অর্থাৎ, বক্র কথা। ভ্রান্ত ও অনর্থক প্রলাপ।

এখানে একটি কপিতে আছে, وَقَالَ مُجَاهِدٌ لُدًّا عوجًا (হামযায়ে মাকসুরার পরিবর্তে লামে পেশ)। বহুবচন, الد অর্থ, ভীষন ঝগড়াটে। ঐ ব্যক্তি যাকে কোন পথে আনা সম্ভব নয়। উল্লেখিত কপি দ্বারা لتبشر به المتقين وتنذر به قوما لـــدا - এর দিকে ইঙ্গিত হবে। অর্থাৎ, "(আমি এই কুরআনকে তোমার মাতৃভাষায় তথা আরবী ভাষায় সহজ করে দিয়েছি,) যেন তুমি তদ্বারা মুত্তাকীদেরকে সুসংবাদ প্রদান করতে পার এবং ঝগড়াটে লোকদেরকে ভীতি প্রদর্শন করতে পার।"

عوج শব্দটি বহুবচন হল اعوج - এর। অর্থ, বক্রতা, কুচরিত্র। বাবে সামিয়া থেকে অর্থ হল বক্রতা।

قَالَ ابْنُ عَبَّاسٍ وِرْدًا عِطَاشًا উল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَنَسُوقُ الْمُجْرِمِينَ إِلَى جَهَـــنَّمَ وِرْدًا (٨٦) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আমি অপরাধীদেরকে জাহান্নামের দিকে তৃষ্ণার্ত অবস্থায় নিয়ে যাবো।"- পারা. ১৬ রুকূ. ৪১

হযরত ইবনে আব্বাস রা. বর্ণনা করেন যে, আয়াতে وِرْدًا শব্দের অর্থ হল পিপাসিত। এটি وارد শব্দের বহুবচন অর্থ তৃষ্ণা।

أَثَاثًا : أَثَاثًا مَالًا শব্দের অর্থ হল, মাল- সম্পদ, অর্থাৎ, ঘরের আসবাবপত্র, ফার্নিচার। আয়াত পূর্বে এসেছে।

إِدًّا : إِدًّا قَوْلًا عَظِيمًا শব্দের অর্থ হল, মারাত্মক কথা। উল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَقَدْ جِئْتُمْ شَيْئًا إِدًّا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। ব্যাখ্যা পূর্বে দ্রষ্টব্য।

رِكْزًا صَوْتًا : বলা হয় যে, আয়াতে رِكْزًا এর অর্থ হল আওয়াজ, ক্ষীণ আওয়াজ।

উল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী أَوْ تَسْمَعُ لَهُمْ رِكْزًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অথবা তাদের মধ্য থেকে কারো কোন ক্ষীণ শব্দ শোন? -পারা ১৬, রু. ৯

عتيا بكيا جماعة باك এই স্থানটি প্রশ্নসাপেক্ষ। কারণ, অধম এ স্থানে গ্রহণযোগ্য ব্যাখ্যাগ্রন্থগুলোতে عتيا শব্দটি পায়নি; বরং গহণযোগ্য ব্যাখ্যাগ্রন্থ যেমন, উমদাতুল কারী, ফাতহুল বারী, কাসতাল্লানী, তুহফাতুল বারী ইত্যাদি গ্রন্থে عتيـــا এর স্থলে غَيًّا خُسْرَانًا রয়েছে। ইমাম বুখারী র. عتيا بكيا দ্বারা দুটি আয়াতের দিকে ইঙ্গিত করেছেন। ফলে عتيـــا এর দ্বারা ইঙ্গিত হল وقد بلغت من الكبر عتيا এর দিকে। অর্থাৎ, আমি বার্ধ্যক্যের চূড়ান্ত সীমায় পৌঁছে গেছি।

عتيا আসলে عتي يعتو এর মাসদার। عتو এবং عتي দুটির আসল অর্থ হল প্রভাবান্বিত না হওয়া, অন্যের প্রতিক্রিয়া বা আছর গ্রহণ না করা, সীমা অতিক্রম করা।

তাজুল মাসাদির গ্রন্থের উদ্ধৃতি দিয়ে লুগাতুল কুরআনে এর তরজমা লেখা হয়েছে- "বার্ধ্যকের একদম চূড়ান্ত সীমায় পৌঁছে যাওয়া, যখন অঙ্গ প্রত্যঙ্গ নিয়ন্ত্রনে থাকে না," যেমনটি তরজমা দ্বারা স্পষ্ট।

আর নির্ভরযোগ্য ব্যাখ্যাগ্রন্থগুলোর প্রসিদ্ধ কপি হল غَيًّا خُسْرَانًا তখন وَاتَّبَعُوا الشَّهَوَاتِ فَســوْفَ يَلْقَــوْنَ غَيًّـــا (٥٩) আয়াতের দিকে ইংগিত হবে। অর্থাৎ, "তারা প্রবৃত্তির পুজা করেছে, সুতরাং তারা অচিরেই (কিয়ামতের দিন) অকল্যাণ প্রত্যক্ষ করবে।"-১৬;৭

বলা হয় যে, غَيًّـــا শব্দের অর্থ হল, ক্ষতি, লোকসান। হযরত ইবনে আব্বাস রা, থেকে বর্ণিত আছে যে, غَيًّـــا জাহান্নামের একটি গর্তের নাম, যা থেকে স্বয়ং জাহান্নামও আশ্রয় চায়।-কাসতাল্লানী

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. থেকে বর্ণিত যে, غَيًّا জাহান্নামের একটি গর্তের নাম, যা অনেক গভীর।

بُكِيًّا : وَقَالَ غَيْرُهُ بُكِيًّا جَمَاعَةُ بَاكٍ শব্দটি بَاكٍ এর বহুচন। এর দ্বারা خَرُّوا سُجَّدًا وَّبُكِيًّا এর দিকে ইঙ্গিত করা হযেছে। অর্থাৎ, তারা সেজদা ও ক্রন্দনরত অবস্থায় পড়েছে।

صِلِيًّا صَلِيَ يَصْلَى : বলা হয় যে, صِلِيًّا শব্দটি صَلِيَ يَصْلَى বাবে সামিয়া- এর মাসদার। অর্থ : আগুনে প্রবেশ করা।

وَالنَّادِي نَدِيًّا وَاحِدٌ مَجْلِسٌ উল্লেখিত শব্দ দ্বারা اي الفريقين خير مقاما এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "উভয় দলের মধ্যকার কোন দলের স্থান ভাল এবং মাহফিল ভাল?" বলা হয় যে, আয়াতের মধ্যে النَّادِي এবং نَدِيًّا উভয়টি সমার্থবোধক। অর্থাৎ, মজলিস, সভা, মাহফিল। এর বহুবচন হল, اندية। অর্থ, সভাসমূহ।

উল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী قُلْ مَنْ كَانَ فِي الضَّلَالَةِ فَلْيَمْدُدْ لَهُ الرَّحْمَنُ مَدًّا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আপনি বলে দিন, যারা ভ্রান্তিতে রয়েছে আল্লাহ তা'আলা তাদেরকে অবকাশ দিতে থাকবেন।"- পারা ১৬, রুকূ ২৮

وَقَالَ مُجَاهِدٌ فَلْيَمْدُدْ فَلْيَدَعْهُ : মুজাহিদ র. বলেন যে, আয়াতের মধ্যকার فَلْيَمْدُدْ এর অর্থ হল,তাকে ছেড়ে দেন, অবকাশ দেন। এখানে সীগায়ে আমরটি খবরের অর্থে ব্যবহৃত।

## بَاب قَوْله وَأَنْذِرْهُمْ يَوْمَ الْحَسْرَةِ

**২৪৫৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তাদেরকে সতর্ক করে দিন পরিতাপের দিন সম্বন্ধে ............।"

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصِ بْنِ غِيَاثٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنَا أَبُو صَالِحٍ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُؤْتَى بِالْمَوْتِ كَهَيْئَةِ كَبْشٍ أَمْلَحَ فَيُنَادِي مُنَادٍ يَا أَهْلَ الْجَنَّةِ فَيَشْرَئِبُّونَ وَيَنْظُرُونَ فَيَقُولُ هَلْ تَعْرِفُونَ هَذَا فَيَقُولُونَ نَعَمْ هَذَا الْمَوْتُ وَكُلُّهُمْ قَدْ رَآهُ ثُمَّ يُنَادِي يَا أَهْلَ النَّارِ فَيَشْرَئِبُّونَ وَيَنْظُرُونَ فَيَقُولُ هَلْ تَعْرِفُونَ هَذَا فَيَقُولُونَ نَعَمْ هَذَا الْمَوْتُ وَكُلُّهُمْ قَدْ رَآهُ فَيُذْبَحُ ثُمَّ يَقُولُ يَا أَهْلَ الْجَنَّةِ خُلُودٌ فَلَا مَوْتَ وَيَا أَهْلَ النَّارِ خُلُودٌ فَلَا مَوْتَ ثُمَّ قَرَأَ وَأَنْذِرْهُمْ يَوْمَ الْحَسْرَةِ إِذْ قُضِيَ الْأَمْرُ وَهُمْ فِي غَفْلَةٍ وَهَؤُلَاءِ فِي غَفْلَةٍ أَهْلُ الدُّنْيَا وَهُمْ لَا يُؤْمِنُونَ

২৫৮. উমর ইব্‌নে হাফ্‌স ইব্‌নে গিয়াস র. .......... আবু সাঈদ খুদরী (সাদ ইবনে মালিক) রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, কিয়ামতের দিন মৃত্যুকে একটি ধূসর রঙের মেষের আকৃতিতে আনা হবে। তখন একজন সম্বোধনকারী (ফেরেশতা) ডাক দিয়ে বলবেন, হে জান্নাতবাসী! তখন তাঁরা ঘাড় মাথা উঁচু করে দেখতে থাকবে। সম্বোধনকারী (ফেরেশতা) বলবে, তোমরা কি এ (মেষটি) কে চিন? তারা বলবেন হ্যাঁ, এ তো মৃত্যু। কেননা প্রত্যেকেই তাকে দেখেছে। তারপর সম্বোধনকারী আবার ডেকে বলবেন, হে জাহান্নামবাসী! জাহান্নামীরা মাথা উঁচু করে দেখতে থাকবে, (খুশি হবে যে, হয়ত জাহান্নাম থেকে বের হবার নির্দেশ দেয়া হচ্ছে) তখন সম্বোধনকারী বলবে, তোমরা কি এ (মেষটি) কে চিন? তারা বলবে, হ্যাঁ, এ তো মৃত্যু। কেননা তারা প্রত্যেকেই তাকে দেখেছে। তারপর (সেটি) যবেহ করা হবে। আর ঘোষক বলবেন, হে জান্নাতবাসী! স্থায়ীভাবে (এখানে) থাক। তোমাদের আর কোন মৃত্যু নেই (চিরকাল জান্নাতে থাকবে)। আর হে জাহান্নামবাসী! চিরদিন (এখানে) থাক। তোমাদের আর মৃত্যু নেই। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তিলাওয়াত করলেন। وَأَنْذِرْهُمْ يَوْمَ الْحَسْرَةِ إِذْ قُضِيَ الْأَمْرُ وَهُمْ فِي غَفْلَةٍ অর্থাৎ, আপনি তাদেরকে পরিতাপ দিবস সম্পর্কে ভীতি প্রদর্শন করুন যখন সকল সিদ্ধান্ত হয়ে যাবে অথচ (আজ দুনিয়াতে) এখন তারা গাফিল, তারা অসতর্ক দুনিয়াবাসী-অবিশ্বাসীরূপে (পড়ে আছে অর্থাৎ, এরা দুনিয়াতে উদাসীনতায় পড়ে আছে– ঈমান আনয়ন করছে না)।"-পারা ২৬, রুকূ. ৫

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। উল্লেখিত হাদীসটি মুসলিমের সিফাতুননার অধ্যায়ে এবং তিরমিযী, নাসাঈর তাফসীর অধ্যায়েও রয়েছে।

فَيَشْرَئِبُّونَ : ইয়াতে যবর, শীন সাকিন এবং রা'তে যবর, হামযার নিচে যের, বা তাশদীদ আর ওয়াও সাকিন হবে) অর্থাৎ, তারা তাদের ঘাড় প্রলম্বিত করবে, মাথা উঁচু করবে। -কাসতাল্লানী

فَيَشْرَئِبُّونَ : এটি يقشعرون এর ওজনে, اشرأب শব্দটি اشرأب يشرأب اشرأبابا থেকে উদগত অর্থ, গর্দান, ঘাড় উঁচু করে দেখা।

خلـــود : অর্থ চিরকাল অবস্থানকারী। যদি মাসদার ধরা হয় তাহলে মুবালাগা বা আধিক্য-অতিরঞ্জন বুঝানোর জন্য হবে। যেমন رجل عدل অন্যথায় خالد সীগায়ে সিফাতের বহুবচন হবে।

املـــح : শব্দটি ইসমে তাফযীলের সীগা অর্থ সাদা-কালো রঙ বিশিষ্ট হওয়া। আল্লামা আইনী র. বলেন, কাবশে আমলাহ (ধুসর রংয়ের মেষ) হওয়ার হেকমত হল যে, তা হল সাদা কালো মিশ্রিত। সাদা হল জান্নাত থেকে আর কালো হল জাহান্নাম থেকে।

**একটি প্রশ্নের উত্তর :** এখানে প্রশ্নটি হল এই যে, মৃত্যু হল একটি দেহশূন্য যৌগিক বস্তু। তাহলে তা সাদাকালো দুম্বা বা মেষ আকৃতির হওয়া ও তাকে যবাই করা কিভাবে সম্ভব?

**উত্তর : ১.** আল্লাহ তা'আলা নিজ কুদরতে আখেরাত জগতে মৃত্যুকে দেহ বিশিষ্ট মেষ বা দুম্বার আকৃতি করে দিবেন। যেমন অন্য আমলসমূহ চাই তা পূণ্য হোক বা পাপ, তা কায়বিশিষ্টরূপে দৃশ্যমান হবে।

২. ইহকালের কোন জিনিস বা কোন বিষয় কে পরকালীন বিষয়ের সাথে তুলনা করাটাই ভুল। কারণ দুনিয়াতে যেসব বিষয়কে অসম্ভব মনে করা হতো তা এখন শুধু সম্ভব নয় বরং প্রত্যক্ষভাবে পরিলক্ষিত হচ্ছে।

৩. আল্লাহ তা'আলা মৃত্যুকে চিরতরে শেষ করে দেয়ার জন্য একটি সাদা কালো মেষ বা দুম্বার আকৃতিতে মৃত্যুকে প্রকাশ করে তারপর যবাই করার মাধ্যমে সবার অন্তরে এই বিশ্বাস স্থাপন করে দিবেন যে, তা সর্বদার জন্য নিঃশেষ হয়ে গেছে। আর মৃত্যু কারো নিকট আসবে না, চাই সে মুমিন হোক বা কাফের।

**কাফেরদের শাস্তি চিরস্থায়ী**

সমগ্র আহলে সুন্নাত ওয়াল জামাআত এ ব্যাপারে একমত যে, ঈমানদারদের সাওয়াব এবং কাফেরদের শাস্তি চিরস্থায়ী। ঈমানদারগণ চিরকাল জান্নাতে থাকবেন। আর কাফেররা সর্বদা জাহান্নামে অবস্থান করবে। ঈমানদারদের সাওয়াব আর কাফেরদের শাস্তি কখনই শেষ হবে না। এটিই আহলে সুন্নাত ওয়াল জামাআতের অভিমত। জাহমিয়ার মাযহাব হল, কিছুকাল পর জান্নাত- জাহান্নাম বিলীন হয়ে যাবে।

আল্লামা ইবনে তাইমিয়া হাম্বলী র. এবং তাঁর বিশিষ্ট ছাত্র আল্লামা ইবনুল কাইয়্যিম র. এর মাযহাব হল, জান্নাতের সাওয়াব চিরস্থায়ী। ঈমানদারগণ সর্বদা জান্নাতে থাকবে। (যেমনটি আহলে সুন্নাত ওয়াল জামাআতের মাযহাব) কিন্তু জাহান্নামের শাস্তি চিরস্থায়ী নয় বরং মাত্র একটা দীর্ঘ সময় পর্যন্ত কাফেরদের উপর শাস্তি থাকবে। এটাকে আল্লাহ তা'আলা খুলুদ দ্বারা ব্যক্ত করেছেন। তবে একটা সময়কাল অতিবাহিত হওয়ার পর আল্লাহর দয়া ও অনুগ্রহে এ শাস্তির পরিসমাপ্তি ঘটবে। (যেমন জাহমিয়া সম্প্রদায়ের মাযহাব) আল্লামা ইবনে তাইমিয়া র. এর এই অভিমতটি নগন্য এবং আহলে সুন্নাত ওয়াল জামাআতের সর্বসম্মত মতের সম্পূর্ণ বিপরীত। শুধু তাই নয় বরং কুরআনের সুস্পষ্ট আয়াত ও হাদীসসমূহের সাথে সাংঘর্ষিক। উপরোল্লিখিত হাদীস থেকেই প্রকাশমান। মোটকথা, প্রতিদান ও শাস্তি সম্পর্কে ইবনে তাইমিয়ার এই অভিমত আহলে সুন্নাত ওয়াল জামাআত এবং জাহমিয়ার মাঝামাঝি (অর্ধেক সুন্নী, অর্ধেক জাহমী)। যা অকাট্য দলীলসমূহের সুস্পষ্ট বিরোধী। কারণ কোন কোন আয়াতে কাফেরদের সম্পর্কে স্পষ্টভাবে خالـــدين فيهـــا এর সাথে ابدا এরও উল্লেখ রয়েছে অর্থাৎ, তারা জাহান্নামে চিরকাল থাকবে। যথা :

১. إِنَّ الَّذِينَ كَفَرُوا وَظَلَمُوا لَمْ يَكُنِ اللَّهُ لِيَغْفِرَ لَهُمْ

২. إِنَّ اللَّهَ لَعَنَ الْكَافِرِينَ وَأَعَدَّ لَهُمْ سَعِيرًا خَالِدِينَ فِيهَا أَبَدًا

৩. وَمَنْ يَعْصِ اللَّهَ وَرَسُولَهُ فَإِنَّ لَهُ نَارَ جَهَنَّمَ خَالِدِينَ فِيهَا أَبَدًا

হযরত হাফিজ ইবনে হাজার আসকালানী র. ফাতহুল বারীর ১১ খণ্ডের ৩৬৩ পৃষ্ঠায় কাফেরদের চিরস্থায়ী আযাব সম্বলিত হাদীসসমূহ বর্ণনা করে বলেন যে, ইমাম কুরতুবী র. বলেন, ঐ সকল হাদীসে একথা সুস্পষ্টভাবে বর্ণিত রয়েছে যে, কাফেরদের জাহান্নামে চিরকাল থাকার কোন সময়সীমা নেই এবং কাফেররা জাহান্নামে থাকবে। তাদের আর কোন মৃত্যুও আসবে না এবং আরাম আয়েশের কোন সুযোগ আসবে না। যেমন পবিত্র কুরআনে ইরশাদ হয়েছে وَالَّذِيْنَ كَفَرُوْا لَهُمْ نَارُ جَهَنَّمَ الخ আরেক স্থানে বলা হয়েছে যে, كُلَّمَا اَرَادُوْا اَنْ يَخْرُجُوْا

তারপর ইমাম কুরতুবী র. বলেন, যে ব্যক্তি বলে যে, কাফেরকে জাহান্নাম থেকে বের করে আনা হবে এবং জাহান্নাম একেবারে খালি হয়ে যাবে অথবা এ ধারণা পোষণ করে যে, জাহান্নামই একেবারে নিঃশেষ ও বিলীন হয়ে যাবে, তার ব্যাপারে বলতে হবে, এর প্রবক্তা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কতৃক আনিত দীন ও শরীয়ত থেকে বেরিয়ে গেছে এবং আহলে সুন্নাত ওয়াল জামাআতের সর্বসম্মত মত থেকে বেরিয়ে গেছেন। (এখানে ইমাম কুরতুবীর কথা সমাপ্ত হল।)

হাফিজ ইবনে হাজার আসকালানী র. বলেন, জাহমিয়া সম্প্রদায়ের মত হল, জাহান্নাম কিছুকাল পর বিলীন হয়ে যাবে। কারণ তা নশ্বর, আর প্রত্যেক নশ্বর জিনিস ধ্বংসযোগ্য।

আর কিছুসংখ্যকের মাযহাব হল, জাহান্নাম বিলীন তো হবে না ঠিক, তবে কিছু দিন পর তার শাস্তি শেষ হয়ে যাবে। আর জাহান্নামীদেরকে জাহান্নাম থেকে বের করা হবে। আর কিছুসংখ্যক পরবর্তী আলেমের (ইবনে তাইমিয়ার) ঝোক এদিকেই।

وهو مذهب ردي مـــردود অর্থাৎ, এই মাযহাব তথা অভিমতটি অত্যন্ত বাজে ও প্রত্যাখ্যাত। আর শায়খ তকীউদ্দিন সুবকী কাবীর এই মাযহাবের অসারতা ও খারাপ দিক বিস্তারিতভাবে বর্ণনা করেছেন এবং খুব ভালরূপে তা রদ করেছেন।-ফাতহুল বারী , কিতাবুর রিকাক : ১১/৪২২

ইবনে হাযম র.ও জান্নাত জাহান্নামের প্রতিদান ও শাস্তি স্থায়ী হওয়ার ব্যাপারে সকলের সর্বসম্মতির বিবরন দিয়েছেন। আরো বলেছেন যে, উম্মতে মুহাম্মদীর সকল দল এ ব্যাপারে একমত যে, জান্নাত জাহান্নাম এবং এতদুভয়ের প্রতিদান ও শাস্তি কখনো শেষ হবে না বরং চিরকাল থাকবে। দ্রষ্টব্য আলমিলাল ওয়ান নিহাল : ৪/৮৩

**একটি সন্দেহ ও তার নিরসন**

যারা একথার প্রবক্তা যে, জাহান্নামের শাস্তি চিরস্থায়ী নয় বরং একটা সময় অতিবাহিত হওয়ার পর আল্লাহ্ তা'আলার অনুগ্রহ ও কৃপায় এই আযাব শেষ হয়ে যাবে, তারা নিম্নোক্ত এই আয়াত দ্বারা দলীল পেশ করেন-

قَالَ النَّارُ مَثْوَاكُمْ خَالِدِيْنَ فِيهَا إِلَّا مَا شَاءَ اللّٰهُ এভাবে দলীল পেশ করেন যে, উপরোক্ত আয়াতে বলা হয়েছে إِلَّا مَا شَاءَ اللّٰهُ অর্থাৎ, (তবে আল্লাহ যতদিন চান) আর এই শব্দটি পূর্বোক্ত النَّارُ مَثْوَاكُمْ خَالِدِيْنَ فِيهَا থেকে ইসতিসনা তথা পূর্বোক্ত হুকুম থেকে ব্যতিক্রমভুক্ত। এর দ্বারা বুঝা গেল যে, কাফেরদের শাস্তি চিরস্থায়ী নয় বরং ক্ষণস্থায়ী। -৮ : ২

**উত্তর :** তাদের এই দলীল সম্পূর্ণ ভুল। কারণ إِلَّا مَا شَاءَ اللّٰهُ শব্দটি শুধুমাত্র আল্লাহ তা'আলার ইচ্ছা- ইখতিয়ার এবং শক্তি বর্ণনা করার জন্য বৃদ্ধি করা হয়েছে। এ বিষয়ে অবগতির জন্য যে, কাফেরদের চিরস্থায়ী শাস্তি আল্লাহ তা'আলার ইচ্ছা ও ইখতিয়ারের উপর নির্ভরশীল। তিনি যখন ইচ্ছে শাস্তি শেষ করে দিতে পারেন। এই ইসতিসনাটি কেবল আল্লাহর ইচ্ছা ও কুদরতের বহিপ্রকাশের জন্য, খবর দেওয়ার জন্য নয়। অর্থাৎ, এই সংবাদ দেয়ার জন্য নয় যে, কাফেরদের শাস্তি কিছুদিনের জন্য খতম হয়ে যাবে, ফলে তারা এ আশা করে বসে থাকবে যে, কিছুদিন পর এই মুসিবত দূর হয়ে যাবে।

অনুরূপ কুরআনের অন্য আরেক জায়গায় এসেছে যে, শুআইব আ. কাফেরদের জবাবে বলেছেন - وَمَا يَكُونُ لَنَا أَنْ نَعُودَ فِيهَا إِلَّا أَنْ يَشَاءَ اللَّهُ رَبُّنَا وَسِعَ رَبُّنَا অর্থাৎ, "আমাদের কুফর ও শিরকের দিকে যাওয়া অসম্ভব তবে যদি আল্লাহ তা'আলা চান।" সুতরাং এই ইসতিসনা তথা ব্যতিক্রমভুক্তি দ্বারা (নাউযুবিল্লাহ) আম্বিয়ায়ে কিরামের কুফর শিরক গ্রহণের সম্ভাবনা বর্ণনা করা উদ্দেশ্য নয় বরং আল্লাহ তা'আলার ইচ্ছা ও কুদরত বর্ণনা করা উদ্দেশ্য। তাহল ঈমান ও হেদায়াত আল্লাহর ইচ্ছাধীন। ঠিক অনুরূপভাবে এই আয়াতের মধ্যেও ইসতিসনাটি (ব্যতিক্রমভুক্তিটি) কেবল মাত্র আল্লাহর ইচ্ছা ও শক্তির বহিঃপ্রকাশের জন্য। নাউযুবিল্লাহ, এ সংবাদ দেয়া উদ্দেশ্য নয় যে, এই শাস্তি মানে কিছুদিন কষ্ট সহ্য করা, তারপর আযাবের এই মসিবত শেষ হয়ে যাবে। আল্লাহ তা'আলা কুরআনে কারীমের অসংখ্য আয়াতে অকাট্যভাবে বলেছেন যে, কাফেরদের শাস্তি কখনো শেষ হবে না এবং তাতে বিন্দু মাত্র শিথিলতা করা হবে না। বরং প্রতিনিয়ত শাস্তি বাড়তে থাকবে।

হযরত শাহ আব্দুল কাদির র. إِلَّا مَا شَاءَ اللَّهُ এর এই তাফসীরটিই গ্রহণ করেছেন। যা ইতিপূর্বে আমরা বর্ণনা করেছি। আর আল্লামা আলূসী র.ও এ তাফসীরটি গ্রহণ করেছেন।

**দ্বিতীয় :** হযরত ইবনে আব্বাস রা. ও অন্যান্য মুফাসসির থেকে বর্ণিত হয়েছে যে, এই আয়াতের মধ্যকার مَا শব্দটি من এর অর্থে এবং তদ্বারা উদ্দেশ্য পাপিষ্ঠ মুমিনগণ। অর্থাৎ, যে সকল ঈমানদারদের ব্যাপারে আল্লাহ তা'আলা চাইবেন তারা জাহান্নামে একেবারেই প্রবেশ করবে না। অথবা জাহান্নামে প্রবেশ করার পর আল্লাহ তা'আলার দয়া ও অনুগ্রহ অথবা নবী বা ফেরেশতাদের সুপারিশে জাহান্নাম থেকে বের করে আনা হবে। সুতরাং এসকল লোক النَّارُ مَثْوَاكُمْ خَالِدِينَ فِيهَا এর হুকুম থেকে ব্যতিক্রম।

**তৃতীয় :** অথবা এই উত্তর দেয়া হবে যে, আয়াতের শুরুতে সকল অপরাধীকে সম্বোধন করা হয়েছে, চাই সে কুফর, শিরকের অপরাধী হোক বা গুনাহকারী অপরাধী। প্রথম অবস্থায় উভয় শ্রেণীর অপরাধীকে জাহান্নামে প্রবেশ করানো হবে তারপর কিছুদিন অতিবাহিত হলে মুমিন গুনাহগারদেরকে তো জাহান্নাম থেকে বের করা হবে আর কাফেরদের জন্য চিরকাল জাহান্নামে অবস্থান করার আদেশ হবে। এই অর্থটিই কিছুসংখ্যক সাহাবী থেকে বর্ণনা করা হয়ে থাকে যে, কোন সময়ে জাহান্নামে কেউ থাকবে না। সুতরাং যদি মেনেও নেয়া হয় যে, এ কথাটি সহীহ, তাহলে এর উদ্দেশ্য হল এই যে, তাওহীদবাদী ও ঈমানদারদের মধ্য থেকে কেউ জাহান্নামে অবশেষে থাকবে না। এটি বহুসংখ্যক সাহাবী থেকে বর্ণিত হাদীসসমূহ দ্বারা প্রমাণিত আছে যে, যার অন্তরে সরিষাদানা পরিমাণ ঈমান থাকবে তাকে জাহান্নাম থেকে বের করে আনা হবে আর জাহান্নামে শুধুমাত্র কাফেররা অবশিষ্ট থেকে যাবে। (ফাতহুল বারী : ৩৬৩/১১,আলমিলাল ওয়াননিহাল-ইবনে হাযম : ৪/৮৬

## باب قوله وَمَا نَتَنَزَّلُ إِلَّا بِأَمْرِ رَبِّكَ لَهُ مَا بَيْنَ أَيْدِينَا وَمَا خَلْفَنَا — বুখারী ৬৯১

**২৪৫৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমরা আপনার প্রতিপালকের আদেশ ব্যতীত অবতরণ করি না (তার জন্যই যা রয়েছে আমাদের সম্মুখে ও পেছনে।)"

هذا باب فى قوله عز وجل وَمَا نَتَنَزَّلُ إِلَّا بِأَمْرِ رَبِّكَ لَهُ مَا بَيْنَ أَيْدِينَا وَمَا خَلْفَنَا

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا عُمَرُ بْنُ ذَرٍّ قَالَ سَمِعْتُ أَبِي عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ (فى نسخة النبى) رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِجِبْرِيلَ مَا يَمْنَعُكَ أَنْ تَزُورَنَا أَكْثَرَ مِمَّا تَزُورُنَا فَنَزَلَتْ وَمَا نَتَنَزَّلُ إِلَّا بِأَمْرِ رَبِّكَ لَهُ مَا بَيْنَ أَيْدِينَا وَمَا خَلْفَنَا

**২৫৫.** আবু নুয়াইম র. ......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একবার জিবরাঈলকে বললেন, আপনি আমার সঙ্গে যতবার সাক্ষৎ করেন, তার চাইতে বেশি সাক্ষৎ করতে আপনাকে কিসে বাধা দেয়? তখন এ আয়াত অবতীর্ণ হল, وَمَا نَتَنَزَّلُ إِلَّا بِأَمْرِ رَبِّكَ لَهُ مَا بَيْنَ أَيْدِينَا وَمَـا خَلْفَنَـا "আমরা (অর্থাৎ, ফেরেশতারা) আপনার প্রতিপালকের আদেশ ব্যতীত অবতরণ করি না, তার জন্যই যা আমাদের সম্মুখে ও পশ্চাতে আছে।" অর্থাৎ, আল্লাহ্ তা'আলা হযরত জিবরাঈল আ. কে উত্তর শিখিয়ে দিয়েছেন যে, তুমি এ উত্তর দাও। অতএব এটি জিবরাঈল আ. এর পক্ষ থেকে আল্লাহর কালাম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বাদউল খালক ৪৫৭ ও তাফসীর অধ্যায়ে ৬৯১ পৃষ্ঠায় এসেছে।

আল্লামা আইনী র. বলেন , ইকরামা, যাহহাক, কাতাদা, মুকাতিল ও কালবী বলেছেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট যখন মক্কার কুরাইশ কাফেররা কাহ্‌ফবাসী, জুলকারনাইন এবং রুহ সম্পর্কে জানতে চাইল, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহীয়ে এলাহীর অপেক্ষায় রইলেন। এমন কি জিবরাঈল আ. চল্লিশ দিন যাবৎ আসলেন না (অন্য রেওয়ায়াতে ১২ দিন আর কেউ বলেন, ১৫ দিন) আর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ছিলেন চিন্তাগ্রস্ত। অবশেষে জিবরাঈল আ. আগমন করলেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিবরাঈল আ. কে বললেন, আপনি যতবার আসেন এর চেয়ে বেশি কেন আসেন না? জিবরাঈল আ. উত্তরে বললেন যে, আমরা ফেরেশতা। আদিষ্ট বান্দা। হুকমে এলাহী ব্যতীত একটি ডানাও হেলাতে পারি না। আমাদের গমনাগমন সব কিছু তাঁর হুকুমের অনুগত। তিনি যখন আপন হিকমতানুযায়ী নির্দেশ দেন ও সমীচীন মনে করেন তখন অবতরণ করার নির্দেশ দেন। কারণ প্রতিটি কাল (অতীত, বর্তমান, ভবিষ্যত) এবং প্রতিটি স্থান (আসমান, জমিন এবং এতদুভয়ের মধ্যবর্তী সবকিছু তিনি জানেন এবং এসবের মালিক ও নিয়ন্তা তিনিই। তিনিই জানেন কখন পয়গাম্বরদের নিকট ফেরেশতা পাঠানো প্রয়োজন। আর নিকটবর্তী ফেরেশতা এবং সম্মানিত নবীদেরও এই ইখতিয়ার নেই যে, যখন ইচ্ছে কোথাও চলে যাবেন অথবা কাউকে নিজের কাছে ডেকে নিবেন। আল্লাহ্ তা'আলার প্রত্যেকটি কাজ যথাস্থানে, যথাসময়ে হয়ে থাকে। ভুল, ত্রুটি, অসতর্কতা কখনোই তার নাগালে আসতে পারে না। উদ্দেশ্য হল, জিবরাঈল আ. এর তাড়াতাড়ি ও বিলম্বে আসাও তাঁর হেকমত ও কল্যাণকামিতার অধীনস্থ। مَا بَيْنَ أَيْـدِينَا وَمَـا خَلْفَنَـا অর্থাৎ, আমাদের সামনে-পিছনে বলা হয় আসমান-জমিনকে। অবতরণের সময় জমিন সামনে আর আসমান পিছনে থাকে। উর্ধ্বাগমনের সময় আসমান সামনে ও জমিন পিছনে থাকে। এখন যদি সামনে পিছনে দ্বারা কাল হিসেবে আগপিছ উদ্দেশ্য হয় তাহলে ভবিষ্যৎকাল সামনে আসবে। আর অতীত কাল পিছনে অতিক্রান্ত হয়ে গেছে। আর বর্তমানকাল এতদুভয়ের মাঝে রয়েছে।

আল্লামা আইনী র. কাতাদা র. থেকে বর্ণনা করেন যে, وَمَا خَلْفَنَا দ্বারা উদ্দেশ্য হল আখেরাত। আর مَا بَيْنَ أَيْدِينَا দ্বারা উদ্দেশ্য হল দুনিয়া। আর مَا بَيْنَ ذلك দ্বারা উদ্দেশ্য হল শিংগার দুই ফুৎকারের মধ্যবর্তী সময়। -উমদা

## بَاب قَوْلِه أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا

**২৪৬০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আপনি লক্ষ করেছেন তাকে, যে আমার আয়াতসমূহ প্রত্যাখ্যান করে এবং বলে, আমাকে ধন-সম্পদ ও সন্তান-সন্তুতি দেয়া হবেই।"-১৬ : ৮

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ سَمِعْتُ خَبَّابًا قَالَ جِئْتُ الْعَاصَ بْنَ وَائِلٍ السَّهْمِيَّ أَتَقَاضَاهُ حَقًّا لِي عِنْدَهُ فَقَالَ لَا أُعْطِيكَ حَتَّى تَكْفُرَ بِمُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقُلْتُ لَا حَتَّى تَمُوتَ ثُمَّ تُبْعَثَ قَالَ وَإِنِّي لَمَيِّتٌ ثُمَّ مَبْعُوثٌ قُلْتُ نَعَمْ قَالَ إِنَّ لِي هُنَاكَ مَالًا وَوَلَدًا فَأَقْضِيكَهُ فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَـالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا رَوَاهُ الثَّوْرِيُّ وَشُعْبَةُ وَحَفْصٌ وَأَبُو مُعَاوِيَةَ وَوَكِيعٌ عَنْ الْأَعْمَشِ

**২৫৬.** হুমায়দী র......... মাসরূক্ব র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি খাব্বাব রা. - কে বলতে শুনেছি, তিনি (খাব্বাব) বলেন, আমি আস ইব্‌নে ওয়ায়েল সাহমীর নিকট গেলাম; তার কাছে আমার কিছু পাওনা ছিল, তা (তাঁর বকেয়া হক) আদায় করার জন্য। আস ইব্‌নে ওয়ায়েল বলল, আমি তোমার প্রাপ্য তোমাকে দিব না, যতক্ষণ তুমি মুহাম্মদের প্রতি অবিশ্বাস (অস্বীকার) না কর। তখন আমি বললাম, না, এমনকি তুমি মরে গিয়ে আবার জীবিত হয়ে আসলেও তা হওয়ার নয়। আস ইব্‌নে ওয়ায়েল বলল, আমি কি মরে যাবার পরে আবার জীবিত হব? আমি বললাম, হ্যাঁ। আস ইব্‌নে ওয়ায়েল বলল, তবে তো নিশ্চয়ই তথায় আমার ধন-সম্পদ এবং সন্তান-সন্ততি থাকবে, তা থেকে আমি তোমার ঋণ পরিশোধ করব। তখন এ আয়াত অবতীর্ণ হয় : أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا "আপনি কি লক্ষ্য করেছেন তাকে, যে আমার আয়াতসমূহ প্রত্যাখ্যান করে এবং বলে, আমাকে ধন-সম্পদ ও সন্তান-সন্তুতি দেয়া হবেই।"

এ হাদীসটি সাওরী র......... আ'মাশ র. থেকে বর্ণনা করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল বুয়ূতে এসেছে ২৮০-২৮১ পৃষ্ঠায়। আস ইবনে ওয়ায়েল হযরত আমর ইবনুল আস রা. এর পিতা। এক কপিতে আছে عاصي (ইয়া যোগে)। ইবনে ওয়ায়েল এই আসী কাফের ছিল এবং তাকে খুব সম্মানিত নেতা মনে করা হত। হিজরতের পূর্বে পঁচাশি বছর বয়সে মক্কায় ইনতিকাল করেছে। যার ঘটনা হল এই যে, সে স্বীয় গাধার উপর আরোহণ করে তায়েফ যাচ্ছিল। গাধা তাকে কাটার উপর ফেলে দিল। ফলে তার পায়ে কাটা বিদ্ধ হল। পা ফুলে পঁচে তা তার মৃত্যুর কারণ হল।- ফাতহুল বারী

কিছুসংখ্যক আলেম লিখেন যে, আসী যেহেতু তরবারী ছেড়ে 'আসা' তথা লাঠি রাখত এজন্য তাকে আসী বলা হত। হযরত খাব্বাব ইবনুল আরত রা. মককায় কামার ছিলেন। আস ইবনে ওয়ায়েল সাহাবী হযরত খাব্বাব রা.কে দিয়ে একটি তরবারি বানিয়েছিল। হযরত খাব্বার রা. এর পারিশ্রমিক পাওয়ার জন্য আস এর নিকট গেলেন। যার কারণে আস এরকম কথা বলে, যা নিম্নোক্ত হাদীসে আসছে।

## بَاب قَوْلُهُ أَطَّلَعَ الْغَيْبَ أَمْ اتَّخَذَ عِنْدَ الرَّحْمَنِ عَهْدًا قَالَ مَوْثِقًا

**২৪৬১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সে কি অদৃশ্য সম্বন্ধে অবহিত হয়েছে অথবা দয়াময়ের নিকট হতে প্রতিশ্রুতি লাভ করেছে?" عَهْدًا অর্থ দৃঢ় প্রতিশ্রুতি।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ كَثِيرٍ أَخْبَرَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ خَبَّابٍ قَالَ كُنْتُ قَيْنًا بِمَكَّةَ فَعَمِلْتُ لِلْعَاصِ بْنِ وَائِلٍ السَّهْمِيِّ سَيْفًا فَجِئْتُ أَتَقَاضَاهُ فَقَالَ لَا أُعْطِيكَ حَتَّى تَكْفُرَ بِمُحَمَّدٍ قُلْتُ لَا أَكْفُرُ بِمُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى يُمِيتَكَ اللَّهُ ثُمَّ يُحْيِيَكَ قَالَ إِذَا أَمَاتَنِي اللَّهُ ثُمَّ بَعَثَنِي وَلِي مَالٌ وَوَلَدٌ فَأَنْزَلَ اللَّهُ أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا أَطَّلَعَ الْغَيْبَ أَمْ اتَّخَذَ عِنْدَ الرَّحْمَنِ عَهْدًا قَالَ مَوْثِقًا لَمْ يَقُلْ الْأَشْجَعِيُّ عَنْ سُفْيَانَ سَيْفًا وَلَا مَوْثِقًا

**২৫৭.** মুহাম্মদ ইব্‌নে কাসীর র......... খাব্বাব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি মক্কায় থাকাকালে কর্মকারের কাজ করতাম। এ সময় আস্ ইব্‌নে ওয়ায়েলকে একখানা তরবারি বানিয়ে দিয়েছিলাম। (এবং আমার পারিশ্রমিক বাকী ছিল) তারপর একদিন আমার সে (তরবারীর) পাওনার তাগাদায় তাঁর নিকট আসলাম। সে বলল, মুহাম্মদকে অস্বীকার (অর্থাৎ, মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে নবী হিসেবে অস্বীকার -অনুবাদক) না করা পর্যন্ত তোমার পাওনা

...ব না। আমি বললাম, মুহাম্মদকে অস্বীকার করব না। এমনকি আল্লাহ্ তোমাকে মৃত্যু দেবার পর তোমাকে পুনরায় জীবিত করা পর্যন্ত। সে বলল, আল্লাহ্ যখন আমাকে মৃত্যুর পরে আবার জীবিত করবেন, তখন আমার ধন-সম্পদ ও সন্তান-সন্ততিও থাকবে। (তখনই তুমি আমার কাছে থেকে তোমার হক নিয়ে নিও। সেখানে তোমার পাওনা দিয়ে দিব) এ প্রসঙ্গে আল্লাহ্ তা'আলা নাযিল করেন : أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا أَطَّلَعَ الْغَيْبَ أَمِ اتَّخَذَ عِنْدَ الرَّحْمَنِ عَهْدًا- "আপনি কি লক্ষ করেছেন তাকে, যে আমার আয়াতসমূহ প্রত্যাখ্যান করে এবং বলে, আমাকে (আখিরাতে) ধন-সম্পদ ও সন্তান-সন্ততি দেয়া হবেই। সে কি অদৃশ্য সম্বন্ধে অবহিত হয়েছে অথবা দয়াময়ের নিকট থেকে প্রতিশ্রুতি লাভ করেছে?" রাবী বলেন, عَهْدًا এর অর্থ্য দৃঢ় প্রতিশ্রুতি। আশ্‌জাঈ র. সুফিয়ান থেকে বর্ণনায় سَيْفًا (তরবারি) শব্দ এবং مَوْثِقًا (প্রতিশ্রুতি) শব্দ উল্লেখ করেননি।

قَالَ مَوْثِقًا : তিনি বলেন, আয়াতে عهد এর অর্থ হল মজবুত স্বীকারোক্তি, প্রতিশ্রুতি- অঙ্গিকার। উবায়দুল্লাহ ইবনে আবদুর রহমান আশজাঈ ( الاشجعي: হামযার উপর যবর, শীন সাকিন. জীমের উপর যবর, আইনের নিচে যের।)ও এ হাদীসটি সুফিয়ান সাওরী থেকে বর্ণনা করেছেন। কিন্তু আশজাঈর রেওয়ায়াতে না তলোয়ার বানানোর উল্লেখ রয়েছে, না عهد-এর ব্যাখ্যা موثقا এর উল্লেখ।

**ব্যাখ্যা :** উল্লেখিত হাদীসের এটি আরেকটি সূত্র। উপরে উল্লেখিত হাদীসটি চারটি সূত্রে বর্ণনা করেছেন। প্রত্যেক হাদীসের জন্য উল্লেখিত চারটি আয়াতের একটি করে শিরোনাম বানিয়েছেন এদিকে ইঙ্গিত করার জন্য যে, প্রত্যেকটি আয়াতই আস ইবনে ওয়ায়েলের ঘটনার সাথে সংশ্লিষ্ট।-উমদা : ১৯/৫৪

## بَاب كَلَّا سَنَكْتُبُ مَا يَقُولُ وَنَمُدُّ لَهُ مِنْ الْعَذَابِ مَدًّا

**২৪৬২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "কখনই নয়, তারা যা বলে, আমি তা অনতিবিলম্বে লিখে রাখব এবং তাদের শাস্তি বৃদ্ধি করতে থাকব।"-১৬ : ৮

**حَدَّثَنَا** بِشْرُ بْنُ خَالِدٍ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ سُلَيْمَانَ سَمِعْتُ أَبَا الضُّحَى يُحَدِّثُ عَنْ مَسْرُوقٍ عَنْ خَبَّابٍ قَالَ كُنْتُ قَيْنًا فِي الْجَاهِلِيَّةِ وَكَانَ لِي دَيْنٌ عَلَى الْعَاصِ بْنِ وَائِلٍ قَالَ فَأَتَاهُ يَتَقَاضَاهُ فَقَالَ لَا أُعْطِيكَ حَتَّى تَكْفُرَ بِمُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ وَاللَّهِ لَا أَكْفُرُ حَتَّى يُمِيتَكَ اللَّهُ ثُمَّ يَبْعَثَكَ قَالَ فَذَرْنِي حَتَّى أَمُوتَ ثُمَّ أُبْعَثَ فَسَوْفَ أُوتَى مَالًا وَوَلَدًا فَأَقْضِيكَ فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا

২৫৮ বিশর ইব্‌নে খালিদ র......... খাব্বাব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি জাহিলিয়াতের যুগে কর্মকার ছিলাম। সে সময় ইব্‌নে ওয়ায়েলের কাছে আমার কিছু পাওনা ছিল। আমি পাওনা তাগাদা করতে তার কাছে আসলে সে বলল, আমি তোমার পাওনা পরিশোধ করব না, যতক্ষণ না তুমি মুহাম্মদকে অস্বীকার কর। তখন তিনি বললেন, আল্লাহর কসম, আমি অস্বীকার করব না, এমনকি আল্লাহ্ তোমাকে মেরে ফেলার পর আবার তোমাকে জীবিত করার পরেও নয়। সে বলল, তাহলে তুমি আমাকে ছেড়ে দাও আমি মরে আবার জীবিত হয়ে উঠা পর্যন্ত। তখন তো আমাকে সম্পদ-সন্তান দেয়া হবে। তখন তোমাকে পরিশোধ করে দেব। খাব্বাব রা. বলেন, এ প্রসঙ্গে এ আয়াত নাযিল হয়- أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا "আপনি কি তাকে লক্ষ্য করেছেন, যে আমার আয়াতসমূহ প্রত্যাখ্যান করে এবং বলে, আমাকে ধন-সম্পদ ও সন্তান-সন্ততি দেয়া হবেই।"

## بَاب قَوْلُهُ عَزَّ وَجَلَّ وَنَرِثُهُ مَا يَقُولُ وَيَأْتِينَا فَرْدًا وَقَالَ ابْنُ عَبَّاس الْجِبَالُ هَدًّا هَدْمًا

**২৪৬৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সে যে বিষয়ের কথা বলে, তা থাকবে আমার অধিকারে এবং সে আমার নিকট আসবে একা।"

اي هذا بَاب فِي قَوْلُهُ عَزَّ وَجَلَّ وَنَرِثُهُ مَا يَقُولُ

ইবনে আব্বাস রা. বলেন, الْجِبَالُ هَدًّا -এর অর্থ, পাহাড়গুলো চূর্ণ-বিচূর্ণ হয়ে যাবে।

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, وَتَنْشَقُّ الْأَرْضُ وَتَخِرُّ الْجِبَالُ هَدًّا (৯০) আয়াতে কারীমায় অবস্থিত هــدا শব্দের অর্থ হল অর্থাৎ, ভেঙ্গেচুরে যাওয়া, ধসে যাওয়া। সুতরাং আয়াতের অর্থ এই দাঁড়াবে যে, জমিন ফেটে যাবে এং পর্বত ভেঙ্গে ধসে পড়বে।

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ خَبَّابٍ قَالَ كُنْتُ رَجُلًا قَيْنًا وَكَانَ لِي عَلَى الْعَاصِ بْنِ وَائِلٍ دَيْنٌ فَأَتَيْتُهُ أَتَقَاضَاهُ فَقَالَ لِي لَا أَقْضِيكَ حَتَّى تَكْفُرَ بِمُحَمَّدٍ قَالَ قُلْتُ لَنْ أَكْفُرَ بِهِ حَتَّى تَمُوتَ ثُمَّ تُبْعَثَ قَالَ وَإِنِّي لَمَبْعُوثٌ مِنْ بَعْدِ الْمَوْتِ فَسَوْفَ أَقْضِيكَ إِذَا رَجَعْتُ إِلَى مَالٍ وَوَلَدٍ قَالَ فَنَزَلَتْ أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا أَطَّلَعَ الْغَيْبَ أَمْ اتَّخَذَ عِنْدَ الرَّحْمَنِ عَهْدًا كَلَّا سَنَكْتُبُ مَا يَقُولُ وَنَمُدُّ لَهُ مِنْ الْعَذَابِ مَدًّا وَنَرِثُهُ مَا يَقُولُ وَيَأْتِينَا فَرْدًا

২৫৯. ইয়াহইয়া র......... খাব্বার রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি একজন কর্মকার ছিলাম এবং আস্ ইব্‌নে ওয়ায়েলের নিকট আমার কিছু পাওনা ছিল। আমি তার তাগাদা দিতে তার কাছে এলাম। সে বলল, আমি তোমাকে পরিশোধ করব না, যতক্ষণ না তুমি মুহাম্মদকে অস্বীকার করবে। তিনি (খাব্বাব রা.) বললেন, আমি কখনও তাঁকে অস্বীকার করব না, এমনকি তুমি মরার পরে জীবিত হওয়া পর্যন্তও না। আস্ বলল, আমি যখন মৃত্যুর পরে আবার জীবিত হব তখন অবিলম্বে আমি সম্পদ ও সন্তানের দিকে প্রত্যাবর্তন করব এবং তোমাকে পরিশোধ করে দেব। এ সময় আল্লাহ্ তা'আলা এ আয়াত নাযিল করেন-

أَفَرَأَيْتَ الَّذِي كَفَرَ بِآيَاتِنَا وَقَالَ لَأُوتَيَنَّ مَالًا وَوَلَدًا أَطَّلَعَ الْغَيْبَ أَمْ اتَّخَذَ عِنْدَ الرَّحْمَنِ عَهْدًا كَلَّا سَنَكْتُبُ مَا يَقُولُ وَنَمُدُّ لَهُ مِنْ الْعَذَابِ مَدًّا وَنَرِثُهُ مَا يَقُولُ وَيَأْتِينَا فَرْدًا

"আপনি কি তাকে লক্ষ্য করেছেন, যে আমার আয়াতসমূহ অস্বীকার করে এবং বলে, আমাকে (আখিরাতে) ধন-সম্পদ ও সন্তান-সন্ততি দেয়া হবেই। সে কি অদৃশ্য সম্বন্ধে অবহিত হয়েছে, অথবা দয়াময়ের নিকট থেকে প্রতিশ্রুতি লাভ করেছে? কখনই না; সে যা বলে অবিলম্বে আমি তা লিখে রাখব এবং তার শাস্তি বৃদ্ধি করতে থাকব। সে যে বিষয়ের কথা বলে তা থাকবে আমার অধিকারে এবং সে আমার নিকট আসবে একা।"

**ব্যাখ্যা** শিরোনামের সাথে মিল স্পষ্ট। উল্লেখিত হাদীসের এটি হল চতুর্থ সূত্র।

ইমাম বুখারী র. হযরত খাব্বাব ইবনুল আরত রা.-এর হাদীসটি চার সনদে এনেছেন। অথচ ঘটনা একই। কিন্তু ইমাম বুখারী র. এর উদ্দেশ্য হল একথা বলা যে, উল্লেখিত চারটি আয়াতই একই ঘটনার সাথে সংশ্লিষ্ট।

উপরে হাদীসের (২৫৬) ব্যাখ্যা থেকে এ বিষয়টি স্পষ্টভাবে বুঝে এসেছে যে, আস ইবনে ওয়ায়েল কাফের ছিল। কিয়ামত ও হাশর -নশর তথা পুনরুত্থানকে অস্বীকার করত। সে হযরত খাব্বাব রা. এর সাথে ঠাট্টা- বিদ্রুপচ্ছলে এটা বলেছিল। বর্তমান যুগেও আস ইবনে ওয়ায়েলের অনুসারী সত্যঅস্বীকারকারী বিদ্যমান রয়েছে। তিনি বলেন, এক মুলহিদ কারো বকরি চুরি করে জবাই করে খেয়ে ফেলেছিল। কোন ব্যক্তি তাকে উপদেশ দিল যে, তোমাকে সে বকরি কিয়ামতের দিন দিতে হবে। সে (মুলহিদ) বলল, আমি ফিরে যাবো। সে বলল তুমি কিভাবে ফিরবে? সে বকরি নিজেই সাক্ষী দিবে।

তখন মুলহিদ বলল, তাহলে তো আর ঝগড়াই থাকবে না। কারণ, আমি বকরির কান ধরে মালিকের কাছে পৌঁছে দিয়ে বলব নাও তোমার বকরি, ছেড়ে দাও আমার পিছু।-তাইসীরুল বারী

# سُورَةُ طه

# সূরা ত্বহা

**আয়াত ১৩৫, রুকূ ৮ মক্কী**

فى نسخة بسم الله الرحمن الرحيم

قَالَ عِكْرِمَةُ وَالضَّحَّاكُ بِالنَّبَطِيَّةِ أَيْ طَهْ يَا رَجُلُ يُقَالُ كُلُّ مَا لَمْ يَنْطِقْ بِحَرْفٍ أَوْ فِيهِ تَمْتَمَةٌ أَوْ فَأْفَأَةٌ فَهِيَ عُقْدَةٌ وَقَالَ مُجَاهِدٌ أَلْقَى صَنَعَ أَزْرِي ظَهْرِي فَيُسْحِتَكُمْ يُهْلِكَكُمْ الْمُثْلَى تَأْنِيثُ الْأَمْثَلِ يَقُولُ بِدِينِكُمْ يُقَالُ خُذْ الْمُثْلَى خُذْ الْأَمْثَلَ ثُمَّ ائْتُوا صَفًّا يُقَالُ هَلْ أَتَيْتَ الصَّفَّ الْيَوْمَ يَعْنِي الْمُصَلَّى الَّذِي يُصَلَّى فِيهِ فَأَوْجَسَ ( فى نسخة اضمر) فِي نَفْسِهِ خَوْفًا فَذَهَبَتْ الْوَاوُ مِنْ خِيفَةً لِكَسْرَةِ الْخَاءِ فِي جُذُوعِ أَيْ عَلَى جُذُوعِ النَّخْلِ خَطْبُكَ بَالُكَ مِسَاسَ مَصْدَرُ مَاسَّهُ مِسَاسًا لَنَنْسِفَنَّهُ لَنُذْرِيَنَّهُ قَاعًا يَعْلُوهُ الْمَاءُ وَالصَّفْصَفُ الْمُسْتَوِي مِنْ الْأَرْضِ وَقَالَ مُجَاهِدٌ أَوْزَارًا أَثْقَالًا مِنْ زِينَةِ الْقَوْمِ وَهِيَ الْحُلِيُّ الَّتِي اسْتَعَارُوا مِنْ آلِ فِرْعَوْنَ وَهِيَ الْأَثْقَالُ فَقَذَفْتُهَا فَأَلْقَيْتُهَا أَلْقَى صَنَعَ فَنَسِيَ مُوسَى هُمْ يَقُولُونَهُ أَخْطَأَ الرَّبَّ لَا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا الْعِجْلُ هَمْسًا حِسُّ الْأَقْدَامِ حَشَرْتَنِي أَعْمَى عَنْ حُجَّتِي وَقَدْ كُنْتُ بَصِيرًا فِي الدُّنْيَا قَالَ ابْنُ عَبَّاسٍ بِقَبَسٍ ضَلُّوا الطَّرِيقَ وَكَانُوا شَاتِينَ فَقَالَ إِنْ لَمْ أَجِدْ عَلَيْهَا مَنْ يَهْدِي الطَّرِيقَ آتِكُمْ بِنَارٍ تُوقِدُونَ وَقَالَ ابْنُ عُيَيْنَةَ أَمْثَلُهُمْ أَعْدَلُهُمْ طَرِيقَةً وَقَالَ ابْنُ عَبَّاسٍ هَضْمًا لَا يُظْلَمُ فَيُهْضَمُ مِنْ حَسَنَاتِهِ عِوَجًا وَادِيًا وَلَا أَمْتًا رَابِيَةً سِيرَتَهَا حَالَتَهَا الْأُولَى النُّهَى التُّقَى ضَنْكًا الشَّقَاءُ هَوَى شَقِيَ بِالْوَادِي الْمُقَدَّسِ الْمُبَارَكِ طُوًى اسْمُ الْوَادِي يَفْرُطُ عُقُوبَةً بِمِلْكِنَا بِأَمْرِنَا مَكَانًا سُوًى مَنْصَفٌ بَيْنَهُمْ يَبَسًا يَابِسًا عَلَى قَدَرٍ مَوْعِدٍ لَا تَنِيَا تَضْعُفَا

قَالَ (فِي نسخة عِكْرِمَةُ وَالضَّحَّاكُ) ابن جبير بِالنَّبَطِيَّةِ أَيْ طَهْ يَا رَجُلُ ইবনে জুবায়র র. বলেন, নাবাতী ভাষায় طـه এর অর্থ يَا رَجُلُ- হে ব্যক্তি! কোন অক্ষর স্পষ্ট উচ্চারণ করতে না পারলে অথবা 'তা' 'তা' অথবা 'ফা' 'ফা' উচ্চারণ করলে তথা তোতলালে , এটাকে عُقْدَةٌ বলা হয়। أَزْرِي আমার পিঠ। মুজাহিদ বলেন, أَلْقَى তৈরি করেছে। أَزْرِي আমার পিঠ। فَيُسْحِتَكُمْ সে তোমাদেরকে ধ্বংস করে দেবে। الْمُثْلَى এটা الْأَمْثَلِ- এর স্ত্রীলিঙ্গ। বলা হয়, خُذْ الْمُثْلَى خُذْ الْأَمْثَلَ উত্তম পন্থা অবলম্বন কর। ثُمَّ ائْتُوا صَفًّا এরপর তোমরা সারিবদ্ধ হয়ে উপস্থিত হও। বলা হয়, هَلْ أَتَيْتَ الصَّفَّ الْيَوْمَ "তুমি কি আজ ঈদগাহে এসেছ?" অর্থাৎ, সালাতের নির্ধারিত জায়গায় যেখানে নামায আদায় করা হয়। فَأَوْجَسَ فِي نَفْسِهِ তিনি অন্তরে গোপন করলেন। خِيفَةً মূলে خَوْفًا ছিল। খা অক্ষরটির 'যেরের' কারণে ওয়াওটি ইয়া দ্বারা পরিবর্তিত হয়েছে। فِي جُذُوعِ (খেজুর বৃক্ষের) কাণ্ডের উপরে। خَطْبُكَ তোমার ব্যাপার। مِسَاسَ স্পর্শ করা শব্দটি مَاسَّهُ مِسَاسًا এর মাসদার। لَنَنْسِفَنَّهُ- অবশ্যই আমি তাকে চূর্ণ-বিচূর্ণ করে বিক্ষিপ্ত করব। قَاعًا এমন জায়গা যার উপর দিয়ে পানি চলে যায়। الصَّفْصَفُ সমতল ভূমি। মুজাহিদ র. বলেন, أَوْزَارًا অর্থাৎ, সে সব অলংকার, যা তারা ফিরআউনের বংশধর হতে ধার করে এনেছিল। فَقَذَفْتُهَا আমি তা নিক্ষেপ করলাম। أَلْقَى সে তৈরি করল। فَنَسِيَ مُوسَى অর্থাৎ, মূসা আ. ভুলে গিয়েছে। তারা বলতে লাগল, তিনি রবকে চিনতে ভুল করেছেন।

لَا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا الْعِجْلُ : অর্থাৎ, গো বৎস তাদের কথার উত্তর দিতে পারে না। هَمْسًا পদধ্বনি। حَشَرْتَنِي أَعْمَى আমাকে অন্ধ অবস্থায় উত্থিত করলে আমার প্রমাণাদি থেকে। وَقَدْ كُنْتُ بَصِيرًا আমার তো দুনিয়ায় চক্ষু ছিল। ইবনে উয়াইনা বলেন, أَمْثَلُهُمْ (জ্ঞানী ব্যক্তি) অর্থাৎ, তাদের মধ্যে মধ্যমপন্থী। ইবনে আব্বাস রা. বলেন, هَضْمًا- এর অর্থ,

অবিচার করা হবে না, যাতে তার পূণ্য ক্ষতিগ্রস্ত হয়। عِوَجًا وَادِيًا (বক্রতা,) উপত্যকা। أَمْتًا উঁচু ভূমি, টিলা। سِيرَتَهَا তার অবস্থা। النُّهَى সংযমী, পরহেযগার। ضَنْكًا দুর্ভাগ্য। شَقِيَ দুর্ভাগা হওয়া। الْمُقَدَّسِ বরকতময়। طُوًى একটি উপত্যকার নাম। بِمَلْكِنَا আমাদের নির্দেশে। مَكَانًا سِوًى তাদের মধ্যবর্তী স্থান। يَبَسًا শুষ্ক। عَلَى قَدَرٍ مَوْعِدٍ প্রতিশ্রুত সময়ে। لَا تَنِيَا তোমরা উভয়ে দুর্বল হয়ো না।

قَالَ ( فِي نسخة عِكْرِمَةُ وَالضَّحَّاكُ) ابن جبيربِالنَّبَطِيَّةِ أَيْ طَهْ يَا رَجُلُ: ইবনে জুবাইর (সাঈদ ইবনে জুবাইর র.) বলেন যে, নাবাতী ভাষায় ত্বহা এর অর্থ হল, 'ইয়া রজুল' তথা হে পুরুষ! উদ্দেশ্য হল, রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। এটিই বর্ণিত রয়েছে মুজাহিদ ও ইকরামা প্রমুখ থেকে।

আল্লামা আইনী র. বলেন যে, নাবাতিয়্যাহ নাবাত এর দিকে সম্মোধিত (নুনে যবর, বায়েও যবর)। এটি একটি সম্প্রদায়, যারা ইরাক- আরব এবং ইরাক -আজমের মাঝে বসবাস করত। তারপর তার ব্যবহার কৃষক অর্থে হতে লাগল।

ইবনুল আমবারী বলেন যে, এ অর্থটি কুরাইশের ভাষার অনুরূপ। কারণ আল্লাহ তা'আলা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে কুরাইশদের ভাষা ব্যতীত অন্য কারো ভাষায় সম্বোধন করেন নি।

প্রকাশ থাকে যে, এটি একটি বিতর্কিত মাসআলা। আল্লামা সুয়ুতী র. আল ইতক্বান ফী উলূমিল কুরআন নামক গ্রন্থে এ সম্পর্কে বিস্তারিতভাবে আলোচনা করেছেন। আর এটাও সঠিক যে, কুরআনে কুরাইশী ভাষা ব্যতীত অন্য ভাষার শব্দও রয়েছে। যদিও এর সংখ্যা খুবই নগণ্য।

আল্লামা কাসতাল্লানী র. বলেন যে, নাহববিদ খলীল র. থেকে বর্ণিত রয়েছে, যে ব্যক্তি ওয়াকফ করে না টেনে ত্বা হা পড়বে তখন তার অর্থ হবে يا رجل তথা হে পুরুষ!। আর যদি ওয়াকফ ছাড়া (طه) ত্বহা পড়া হয় দু হরফে তাহলে অর্থ হবে طأ الارض অর্থাৎ, তোমার পা জমিনে রাখ। আর هـ দ্বারা জমিনের দিকে ইংগিত করা হয়েছে। এ সম্পর্কে হযরত আনাস রা. থেকে একটি রেওয়ায়াত পাওয়া যায়, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাহাজ্জুদের নামাযে এক পায়ের উপর দাঁড়াতেন অপর পা উপরে উঠিয়ে রাখতেন, তখন আল্লাহ তা'আলা আয়াত অবতীর্ণ করলেন যে, طَهْ অর্থ طأ الارض اعتمد علي الارض بقدمك অর্থাৎ, ভূমি মাড়াও, তোমার পা জমিনে রাখ।-উমদাতুল কারী ও কাসতাল্লানী

দ্বিতীয় আরেকটি মত হল যে, طَهْ হল সুরার নাম। আর কিছুসংখ্যক আলেম বলেন, এটি হুরুফে মুকাততা'আতের অন্তর্ভুক্ত। যা সূরা সমূহের প্রারম্ভে এসে থাকে। প্রকৃত পক্ষে তা হল আল্লাহ এবং তাঁর রাসূল স. এর মধ্যকার গোপনভেদ। আল্লাহ ভাল জানেন।

يُقَالُ كُلُّ مَا لَمْ يَنْطِقْ بِحَرْفٍ أَوْ فِيهِ تَمْتَمَةٌ أَوْ فَأْفَأَةٌ فَهِيَ عُقْدَةٌ : বলা হয় যে, মুখ থেকে কোন হরফ নিঃসৃত না হলে অর্থাৎ, মুক হলে অথবা থেমে থেমে কথা বললে অথবা বলার সময় মুখ থেকে তা তা বা ফা ফা এর মত শব্দ বেরিয়ে আসলে বা মুখে আটকে আটকে কথা বললে তাহল হল উকদাহ্ তথা তোতলামী। এ শব্দ দ্বারা ইঙ্গিত হল, আল্লাহ তা'আলার বাণী وَاحْلُلْ عُقْدَةً مِنْ لِسَانِي "আমার মুখ থেকে তোতলামী দূর করে দিন।"

আল্লামা কাসতাল্লানী র. বলেন -৯/৩-وقد كان في لسانه رتة وسببها كما روي الخ-قسطلاني অর্থাৎ, হযরত মূসা আ. এর যবানে জড়তা ছিল। মুখে জড়তা আসার কারণ হল, বর্ণিত আছে যে, একদিন ফিরআউন মূসা আ. কে কোলে নিল। তখন মূসা আ. দুগ্ধপোষ্য শিশু অবস্থায় নিজ মায়ের নিকট থাকতেন এবং ফিরআউনের দরবার থেকে মাসিক বেতন দেয়া হতো। যখন দুধ ছাড়ানো হল তখন ফিরআউন এবং তার বিবি আসিয়া আ. তাকে নিজেদের সন্তান হিসেবে গ্রহণ করে নিলেন। মূসা আ. কে স্বীয় মাতার নিকট থেকে এনে তাদের কাছে লালন পালন করতে লাগল। এ সময় একদিন ফিরআউন মূসা আ. কে কোলে নিল। তখন হযরত মুসা আ. ফিরআউনের দাড়ি ধরে মুখে চপেটাঘাত করলেন। ফিরআউন রাগান্বিত হয়ে তাকে হত্যা করার জন্য মনস্থ করল। তখন বিবি আছিয়া আ. বললেন, সম্রাট! আপনি বাচ্চাদের আচরণকে দোষনীয় মনে করেন। যদি চান তাহলে পরীক্ষা করে দেখতে পারেন যে, বাচ্চার ভাল মন্দ

ভালমন্দের বিবেক নেই। তখন তিনি ফিরআউনকে পরীক্ষামূলক দেখানোর জন্য একটি পেয়ালার মধ্যে জলন্ত অঙ্গার আর অপর পেয়ালাতে মণিমুক্তা রেখে মূসা আ. এর সামনে রেখে দেন। তাঁর ধারণা ছিল, সে শিশু। আর শিশু সাধারণত আগুনের দিকে হাত বাড়াবে। কারণ জ্বলন্ত অঙ্গারের আলোকজ্জ্বল সৌন্দর্য তার দৃষ্টি কেড়ে নিবে। পক্ষান্তরে মণিমুক্তার সৌন্দর্য এমন হয় না যে, এর ফলে এর দিকে হাত সম্প্রসারিত করবে। আর তখন ফিরআউনের পরীক্ষা হয়ে যাবে যে, মূসা আ. যা করেছেন তা ছিল শিশুসূলভ বুদ্ধিহীনতামূলক আচরণ। কিন্তু মূসা আ. তো অন্যান্য সাধারণ শিশুর মত ছিলেন না, বরং আল্লাহ তা'আলার সম্ভাবনাময় রাসূল ছিলেন। যার আচার- আচরণ জন্ম লগ্ন থেকেই অসাধারণ ছিল। মূসা আ. আগুনের পরিবর্তে মণিমুক্তার দিকে হাত প্রসারিত করতে চাইলেন, কিন্তু জিবরাঈল আ. তাঁর হাত আগুনের পেয়ালার দিকে ফিরিয়ে দিলেন। তাই তিনি জলন্ত অঙ্গার উঠিয়ে মুখে নিয়ে নিলেন। ফলে জিহ্বা পুড়ে যায়। ফিরআউনের বিশ্বাস হয়ে যায় যে, মূসা আ. -এর এই আচরণ কোন দুষ্টুমী বা অনিষ্টসাধনের চেষ্টায় নয়, বরং শৈশবের বোধহীনতার কারণে ছিল। এ ঘটনার কারণে মূসা আ. এর মুখে জড়তা এসে যায়। যাকে কুরআনে উকদাহ বলা হয়েছে। আর সেই জড়তাকে দূর করে দেয়ার জন্য দোয়া করেছিলেন- وَاحْلُلْ عُقْدَةً مِنْ لِسَانِي يَفْقَهُوا قَوْلِي (২৮)

أَزْرِي ظَهْرِي : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী هَارُونَ أَخِي اشْدُدْ بِهِ أَزْرِي এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "হারুন দ্বারা আমার পিঠ মজবুত করে দিন। তথা আমার শক্তি বৃদ্ধি করে দিন।"-১৬ : ১২

বলা হয় যে, أَزْرِي অর্থ হল ظَهْرِي অর্থাৎ, পিঠ। আর কিছুসংখ্যক আলেম বলেন, শক্তি।

فَيُسْحِتَكُمْ يُهْلِكَكُمْ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَاتَفْتَرُوْا عَلَي اللهِ كَذِبًا فَيُسْحِتَكُمْ بِعَــذَابٍ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আল্লাহ তা'আলার প্রতি মিথ্যা আরোপ করো না, তাহলে তিনি তোমাদেরকে শাস্তিদানের মাধ্যমে সমুলে নিঃশেষ করে দিবেন।"-১৬ : ১২

দ্বিতীয় আরেক কিরাআত অনুযায়ী ইয়া যবর যোগে হবে।-তাইসীরুল বারী

الْمُثْلَى تَأْنِيثُ الْأَمْثَلِ يَقُولُ بِدِينِكُمْ يُقَالُ خُذْ الْمُثْلَى خُذْ الْأَمْثَلَ অপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَــالُوا إِنْ هَذَانِ لَسَاحِرَانِ يُرِيدَانِ أَنْ يُخْرِجَاكُمْ مِنْ أَرْضِكُمْ بِسِحْرِهِمَا وَيَــذْهَبَا بِطَــرِيقَتِكُمُ الْمُثْلَــى (৬৩) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তারা বলতে লাগল যে, নিশ্চয় এরা দুজন (মূসা ও হারুন) জাদুকর। তাদের উভয়ের উদ্দেশ্য হল তোমাদেরকে স্বীয় মাতৃভূমি থেকে তাদের জাদুক্রিয়া দ্বারা বহিষ্কার করে দেয়া এবং তোমাদের (উত্তম জীবনপদ্ধতিকে তথা) ধর্মকে মিটিয়ে দেয়া।"

বলা হয় যে, আয়াতে الْمُثْلَى শব্দটি الْأَمْثَلِ ইসমে তাফযীল এর মুয়ান্নাছ। অর্থ, উত্তম, উৎকৃষ্ট। সুতরাং আয়াতের অর্থ হবে তোমাদের উত্তম পদ্ধতিকে অর্থাৎ, ধর্মকে মিটিয়ে দিবে। বাগধারায় বলা হয় যে, خُذْ الْمُثْلَى خُذْ الْأَمْثَلَ অর্থাৎ, ভাল ও উৎকৃষ্টকে গ্রহণ করো। মোটকথা, এর দ্বারা উদ্দেশ্য হল অধিক গুরুত্বারোপ করা। الْمُثْلَى অর্থ, উত্তম আর الْأَمْثَلِ অর্থ, ভাল আসে, সে থেকে اماثل (অর্থাৎ, নেককার বুযুর্গ মানুষ) ব্যবহৃত হয়।

ثُمَّ ائْتُوا صَفًّا يُقَالُ هَلْ أَتَيْتَ الصَّفَّ الْيَوْمَ يَعْنِي الْمُصَلَّى الَّذِي يُصَلَّى فِيهِ : ثُمَّ ائْتُوا صَفًّا (অতঃপর তোমরা সারিবদ্ধভাবে এসো) উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَأَجْمِعُوا كَيْدَكُمْ ثُمَّ ائْتُــوا صَــفًّا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, সে ফিরআউন মূসা আ. এর দাওয়াত ও তাবলীগ শুনে স্বীয় সম্প্রদায়কে বলল,) অতপর তোমরা নিজেদের তদবীর ঝুট কৌশল ঠিক করো এবং সারিবদ্ধভাবে মুকাবেলায় এসো। هَلْ أَتَيْتَ الصَّفَّ الْيَــوْمَ বলা হয় তখন যখন তুমি ঈদগাহে এসেছ? মোটকথা উদ্দেশ্য হল যে, এখানে صَفًّا এর অর্থ হল ঈদগাহ, সারি নয়।

فَأَوْجَسَ فِي فَأَوْجَسَ فِي نَفْسِهِ خَوْفًا فَذَهَبَتْ الْوَاوُ مِنْ خِيفَةً لِكَسْرَةِ الْخَاءِ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী نَفْسِهِ خِيفَةً مُوسَى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, মূসা আ. স্বীয় অন্তরে ভীতি অনুভব করলেন। বলা হয় যে, আয়াতে أَوْجَسَ অর্থ اضمر তথা অন্তরে ভীতি উপলব্ধি হয়েছে বা ক্ষীণ আওয়াজ অনুভূত হয়েছে। خِيفَةً আসলে خوفة ছিল। ওয়াওয়ের পূর্বে যের হওয়ার দরুন ওয়াওকে ইয়া দ্বারা পরিবর্তন করা হয়েছে ফলে خِيفَةً হয়েছে।

**জ্ঞাতব্য :** হযরত মূসা আ. তাদের এই দৃশ্য দেখে আশংকা করলেন যে, জাদুকরদের রশি এবং লাঠি সাপ মনে হয় এবং আমার লাঠিও সাপ হয়ে যাবে, তখন সাধারণ দর্শক যাদু আর মুজিযার মধ্যে সত্য মিথ্যার পার্থক্য নিরূপণ করতে পারবে না। নির্বুদ্ধিতার কারণে সন্দেহে পতিত হয়ে যাবে। তাহলে তো সত্যের বিজয় প্রকাশ পাবে না। এ কারণে মূসা আ. শংকিত হয়েছিলেন, যেমনটি উত্তরে স্পষ্ট হয়।

فِي جُذُوعِ أَيْ عَلَى جُذُوعِ النَّخْلِ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَأُصَلِّبَنَّكُمْ فِي جُذُوعِ النَّخْلِ দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তোমাদের সকলকে খেজুর কাণ্ডের শুলিতে চড়াবো।"-১৬ : ১২

বলা হয়, আয়াতে فِي جُذُوعِ النَّخْلِ এর মধ্যকার فِي অর্থ علي অর্থাৎ, উপরে।

خَطْبُكَ بَالُكَ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ فَمَا خَطْبُكَ يَا سَامِرِيُّ (৯৫) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, মূসা আ. সামিরীকে বললেন, তোমার কি অবস্থা। অর্থাৎ, তুমি একাজ কেন করেছ? বলা হয় যে, আয়াতে خَطْبُكَ অর্থ بَالُكَ অর্থাৎ, অবস্থা, বিষয়।-১৬ : ১৪

مِسَاسَ مَصْدَرُ مَاسَّهُ مِسَاسًا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ فَاذْهَبْ فَإِنَّ لَكَ فِي الْحَيَاةِ أَنْ تَقُولَ لَا مِسَاسَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, মূসা আ. বললেন, তুমি (আমাদের থেকে) দূরে সরে যাও। তোমার জন্য পার্থিব জগতে এ শাস্তিই যথেষ্ট যে, তুমি বলে বেড়াবে, "আমাকে স্পর্শ করো না"।-১৬ : ১৪

বলা হয় যে, আয়াতে مِسَاسَ হল مَاسَّهُ مِسَاسًا এর মাসদার। অর্থাৎ, বাবে মুফাআলা থেকে مماسة ومساسا মাসদার আসে আর এখানে শুধুমাত্র সীগার উপর ছেড়ে দিয়েছেন। অর্থ বলেন নি।

### সামিরীর শাস্তিতে একটি গোপন রহস্য

রুহুল মা'আনীতে বাহরে মুহীতের উদ্ধৃতি দিয়ে বর্ণনা করা হয়েছে যে, হযরত মূসা আ. সামিরীকে হত্যা করতে চেয়েছিলেন। কিন্তু আল্লাহ তা'আলা তার বদান্যতা ও লোকদের সেবার বিনিময়ে হত্যার শাস্তি দিতে নিষেধ করেন।

-বয়ানুল কুরআন-মাআরিফুল কুরআন

لَنَنْسِفَنَّهُ لَنُذَرِّيَنَّهُ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَنُحَرِّقَنَّهُ ثُمَّ لَنَنْسِفَنَّهُ فِي الْيَمِّ نَسْفًا (৯৭) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আমরা তোমার বাতিল উপাস্যকে (গোবৎসকে) জ্বালিয়ে দিবো তারপর তার ছাই সমুদ্রে বিক্ষিপ্তভাবে উড়িয়ে দিবো। যাতে তার নামনিশানাও না থাকে।"-১৬ : ১৪

ইমাম বুখারী র. বলেছেন, আয়াতে لَنَنْسِفَنَّهُ অর্থ হল আমরা তাকে বিক্ষিপ্ত করে দিবো।

قَاعًا يَعْلُوهُ الْمَاءُ وَالصَّفْصَفُ الْمُسْتَوِي مِنْ الْأَرْضِ উক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَيَذَرُهَا قَاعًا صَفْصَفًا (১০৬) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তারপর জমিনকে সমতল ময়দানে পরিণত করে দিবো।"-১৬ : ১০

তিনি বলেন যে, আয়াতে قَاعًا এর অর্থ, এমন জমিন যার উপর পানি বয়ে যায়, আর الصَّفْصَفُ এর অর্থ হল সমতল ভূমি।

وَقَالَ مُجَاهِدٌ أَوْزَارًا أَثْقَالًا উক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَكِنَّا حُمِّلْنَا أَوْزَارًا مِنْ زِينَةِ الْقَوْمِ فَقَذَفْنَاهَا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, কওমের (কিবতীদের) অলংকারাদির বোঝা আমাদের উপর তুলে দেয়া হয়েছিল। (সামিরীর কথায়) আমরা সেগুলোকে আগুনে নিক্ষেপ করেছি।

মুজাহিদ র. বলেন, আয়াতে أَوْزَارًا অর্থ, বোঝা। এর একবচন হল وزر অর্থ বোঝা।

مِنْ زِينَةِ الْقَوْمِ وَهِيَ الْحُلِيُّ الَّتِي اسْتَعَارُوا مِنْ آلِ فِرْعَوْنَ وَهِيَ الْأَثْقَالُ উপরোক্ত বাক্য দ্বারা উক্ত আয়াতের দিকেই ইংগিত। তিনি বলেন, উল্লেখিত আয়াতে زِينَةِ الْقَوْمِ দ্বারা উদ্দেশ্য হল, সেসব অলংকার, যেগুলো বনি ইসরাঈল ফিরআউন সম্প্রদায় থেকে চেয়ে নিয়েছিল। অর্থাৎ, বনি ইসরাঈল ঈদের বাহানা দিয়ে কিবতীদের থেকে অলংকার ধার নিয়েছিল।

فَقَذَفْتُهَا فَأَلْقَيْتُهَا: উল্লেখিত قَذَفْنَاهَا আছে, যার অর্থ হল, আমরা নিক্ষেপ করেছি। এক কপি এমনও আছে। যেমনটি টীকায় বিদ্যমান রয়েছে। আমাদের কপিতে আছে - فَقَذَفْتُهَا সীগায়ে ওয়াহিদ মুতাকাল্লিম। এ কারণে তার তাফসীর করা হয়েছে فَأَلْقَيْتُهَا। অর্থাৎ, আমি তা নিক্ষেপ করেছি।

أَلْقَى صَنَعَ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَقَذَفْنَاهَا فَكَذَلِكَ أَلْقَى السَّامِرِيُّ (٨٧) অর্থাৎ, "আমরা তা ফেলে দিয়েছি তারপর অনুরূপভাবে সামিরীও তার অলংকার ফেলে দিয়েছে।"-১৬ : ১৩

বলা হয়েছে যে, আয়াতে أَلْقَى এর অর্থ হল صَنَعَ অর্থাৎ, সামিরী এরকম করেছে। অর্থাৎ, বনি ইসরাঈল যেরূপ আগুনে ফেলেছে অনুরূপ সামিরীও ফেলেছে।

**সামিরী কে ছিল?**

কিছুসংখ্যক আলেম বলেন যে, সে ফিরআউন বংশোদ্ভূত একজন কিবতী ছিল। মূসা আ. -এর প্রতিবেশী ছিল। মূসা আ. এর প্রতি ঈমান নিয়ে এসেছিল এবং যখন বনি ইসরাঈলকে নিয়ে মূসা আ. মিসর থেকে বের হলেন তখন সামিরীও সঙ্গে ছিল।

আর কেউ বলেন যে, সামিরী বনি ইসরাঈলের এক গোত্র সামিরার সরদার ছিল এবং সামিরাহ গোত্র শামদেশে প্রসিদ্ধ ছিল।

হযরত সাঈদ ইবনে জুবাইর র. বলেন যে, সে পারস্যের কিরমানের অধিবাসী ছিল। হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, সে এমন এক সম্প্রদায়ের লোক ছিল যারা গাভীর পুঁজা করত। সে কোনভাবে মিসর পৌঁছে গিয়েছিল এবং বাহ্যিকভাবে বনি ইসরাঈলের ধর্ম গ্রহন করে, কিন্তু তার অন্তরে ছিল মুনাফিকী। (কুরতুবী)

কুরতুবীর টীকায় আছে, সে হিন্দুস্তানের একজন হিন্দু ছিল। সে গাভীর পুঁজা করত। মূসা আ. এর প্রতি ঈমান এনেছিল। তারপর স্বীয় কুফরির দিকে প্রত্যাবর্তন করেছিল। অথবা প্রথমেই মুনাফিকী ঈমান প্রকাশ করেছিল। আল্লাহই ভাল জানেন।

প্রসিদ্ধ হল যে, সামিরী হল মূসা ইবনে যফর। ইবনে জারীর র. হয়রত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেছেন যে, মূসা সামিরী যখন জন্ম লাভ করে তখন ফিরআউনের পক্ষ থেকে সকল ইসরাঈলী পুত্র সন্তানদের হত্যা করার আদেশ ছিল। তার মা আশংকা করলেন, ফিরআউনের সিপাহী তাকে হত্যা করবে। স্বীয় সন্তান নিজের সামনে নিহত হতে দেখা বিপদ। ফলে তাকে জঙ্গলের একটি গর্তে রেখে উপর থেকে বন্ধ করে দেয়া ভাল মনে করলেন। (কখনো কখনো হয়ত তার খোঁজ খবর নিতেন।) এদিকে আল্লাহ তা'আলা জিবরাঈল আ. কে তার সংরক্ষণ এবং খাদ্য সরবরাহের জন্য আদেশ করলেন। আর জিবরাঈল আ. নিজের এক আঙ্গুলে মধু, অপর আঙ্গুলে মাখন, আরেক আঙ্গুলে দুধ নিয়ে সে শিশুকে চাটাতেন, এভাবে সে গর্তের মধ্যেই বড় হয়। পরিশেষে সে নিজে কুফরিতে লিপ্ত হয় এবং বনি ইসরাঈলকেও কুফরিতে লিপ্ত করে। তারপর আল্লাহ তা'আলা তাকে কঠিন শাস্তি দ্বারা ধরাশায়ী করেন। সেই বিষয়টিকে কোন কবি তাঁর দুটি কবিতায় ব্যক্ত করেছেন। তা হল -

اذا المرء لم يخلق سعيدا تحيرت- عقول مربيه وخاب المومل

فموسي الذي رباه جبريل كافر-وموسي الذي رباه فرعون مرسل

"যদি কোন ব্যক্তি সৃষ্টিগতভাবে ভাগ্যবান না হয় তাহলে তার লালন পালনকারীর বিবেক হতভম্ব হয়ে যায় এবং নিরাশ-বঞ্চিত থেকে যায় তার থেকে আশাবাদী। লক্ষ্য কর, যেই মূসা কে জিবরাঈল আমীন লালন পালন করেছেন, সে তো হল কাফের আর যে মূসা আ. কে অভিশপ্ত ফিরআউন লালন পালন করেছে তিনি হন আল্লাহর রাসূল।"

فَنَسِيَ مُوسَى هُمْ يَقُولُونَهُ أَخْطَأَ الرَّبَّ উল্লেখিত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فقالوا هَذَا إِلَهُكُمْ وَإِلَهُ مُوسَى فَنَسِيَ (٨٨) أَفَلَا يَرَوْنَ أَلَّا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا لَا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا الْعِجْلُ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "সামিরী এবং তার অনুসারীরা বলতে লাগল যে, তোমাদের এবং মূসা আ. এর উপাস্য তো এটাই। (এরই উপাসনা কর) মূসা আ. স্বীয় উপাস্যকে ভুলে গেছে। (আল্লাহ তা'আলা তাদের নির্বুদ্ধিতা আর দুঃসাহস দেখে বলেন,) তারা কি তাও লক্ষ করে না যে,এটা প্রত্যক্ষ বা পরোক্ষ কোনভাবেই তাদের কোন কথার উত্তর দিতে পারে না, তাদের কোন ক্ষতি বা উপকার করার সামর্থ রাখে না।"-১৬ : ১৩

তিনি বলেন, আয়াতে فَنَسِيَ مُوسَى এর অর্থ হল أَخْطَأَ। অর্থাৎ, মূসা আ. স্বীয় প্রতিপালককে ভুলে গেছেন। অর্থাৎ, এই গোবাচ্চাকে। هُمْ যমীর দ্বারা উদ্দেশ্য হল সামিরী এবং তার অনুসারীরা। لَا يَرْجِعُ إِلَيْهِمْ অর্থ না তাদের সাথে কথা বলতে পারে, না কথার উত্তর দিতে পারে।

حِسُّ الْأَقْدَامِ هَمْسًا উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَخَشَعَتِ الْأَصْوَاتُ لِلرَّحْمَنِ فَلَا تَسْمَعُ إِلَّا هَمْسًا (١٠٨) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "সমস্ত আওয়াজ আল্লাহ তা'আলার সামনে নিচু হয়ে যাবে। সুতরাং তুমি পায়ের (ময়দানে হাশরের দিকে নিচু আওয়াজে যেতে থাকার) ক্ষীণ আওয়াজ বৈ কিছুই শুনবে না।"

তিনি বলেন, আয়াতে هَمْسًا এর অর্থ হল পায়ের শব্দ।

حَشَرْتَنِي أَعْمَى عَنْ حُجَّتِي وَقَدْ كُنْتُ بَصِيرًا فِي الدُّنْيَا উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ رَبِّ لِمَ حَشَرْتَنِي أَعْمَى وَقَدْ كُنْتُ بَصِيرًا (١٢٥) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "(সে আশ্চর্যান্বিত হয়ে বলবে,) হে আমার প্রতিপালক! আপনি আমাকে অন্ধ করে কেন উঠিয়েছেন, অথচ দুনিয়াতে আমি ছিলাম চক্ষুষ্মান!"

তিনি বলেন, আয়াতে أَعْمَى এর অর্থ হল দলীল প্রমাণাদি থেকে অন্ধ হওয়া। অর্থাৎ, দুনিয়াতে দলীল- প্রমাণ দ্বারা নিজ ধারনায় বুঝে আসত। আর এখানে তো একেবারে অন্ধ করে উঠিয়েছেন যে, দলীল প্রমাণাদি পর্যন্ত পৌঁছাই যায় না। এটা মুজাহিদ র. থেকে বর্ণিত।

হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত أَعْمَى অর্থাৎ, চক্ষু অন্ধ করে পুনরুত্থানের ময়দানে নিয়ে যাবে। আর অন্তরও অন্ধ হবে। ফলে কোন দলীল প্রমাণের দিকে মন যাবে না, তা হল হাশরের প্রাথমিক অবস্থা। অতঃপর চোখ খুলে দেয়া হবে যাতে করে হাশরের ময়দানের ভীতিকর অবস্থা ও জাহান্নাম অবলোকন করতে পারে।

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ أَمْثَلُهُمْ أَعْدَلُهُمْ طَرِيقَةً উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِذْ يَقُولُ أَمْثَلُهُمْ طَرِيقَةً এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "যখন তাদের মধ্যকার সবচেয়ে জ্ঞানী ব্যক্তি বলবে যে, তোমরা তো এখানে (কবরে) এক দিনই অবস্থান করেছ।" সুফিয়ান ইবনে উয়াইনা র. বলেন যে, আয়াতে أَمْثَلُهُمْ এর অর্থ হল বিবেক বুদ্ধিতে সবচেয়ে জ্ঞানী- বিচক্ষণ। আর সাঈদ ইবনে জুবাইর র.থেকে বর্ণিত اوفيهم عقلا। অর্থাৎ, বিবেক- বুদ্ধিতে পূর্ণাঙ্গ।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ هَضْمًا لَا يُظْلَمُ فَيُهْضَمُ مِنْ حَسَنَاتِهِ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَلَا يَخَافُ ظُلْمًا وَلَا هَضْمًا (١١٢) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, বেশি এবং কম কোনটারই আশংকা নেই।

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, আয়াতে هَضْمًا এর অর্থ হল তার উপর জুলুম করে তার পুণ্য কমিয়ে দেয়া হবে না।

عِوَجًا وَادِيًا وَلَا أَمْتًا رَابِيَةً উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَا تَرَى فِيهَا عِوَجًا وَلَا أَمْتًا (١٠٧) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আপনি সেখানে কোন উঁচু নিচু দেখবেন না।"

তিনি বলেন, আয়াতে عِوَجًا وَادِيًا অর্থ হল নালা, গর্ত, আর أَمْتًـا এর অর্থ হল উঁচু অর্থাৎ, পাহাড় পর্বত। উদ্দেশ্য হল আল্লাহ তা'আলা জমিনকে একেবারে সমতল করে দিবেন।

سِيرَتَهَا حَالَتَهَا الْأُولَى উক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী سَنُعِيدُهَا سِيرَتَهَا الْـأُولَى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আমি অচিরেই তাকে পুর্বাবস্থায় ফিরিয়ে দিবো।" তিনি বলেন, আয়াতে سِيرَتَهَا الْأُولَى এর অর্থ হল পূর্বাবস্থা।

النُّهَى التُّقَى উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِنَّ فِي ذَلِكَ لَآيَاتٍ لِأُولِي النُّهَى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "নিশ্চয় তাতে জ্ঞানীদের জন্য যথেষ্ট দলিল রয়েছে।"

তিনি বলেন, আয়াতে نُهَى এর অর্থ হল تقـى অর্থাৎ, পরহেজগারী। প্রকৃতপক্ষে তা نُهيـة এর বহুবচন, যার অর্থ হল আকল, মস্তিষ্ক। যেহেতু বিবেক, মস্তিষ্ক সকল মন্দ, লজ্জাকর কাজ থেকে এবং নিষিদ্ধ -হারাম জিনিস থেকে বিরত রাখে, এজন্য আকলকে نُهَى বলা হয়।

ضَنْكًا الشَّقَاءُ তিনি বলেন, আয়াতে ضَنْكًا শব্দের অর্থ হল দুর্ভাগ্য। উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَمَنْ أَعْرَضَ عَنْ ذِكْرِي فَإِنَّ لَهُ مَعِيشَةً ضَنْكًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "আর যে ব্যক্তি আমার এই উপদেশ থেকে বিমুখতা প্রদর্শন করবে তার জন্য (কিয়ামতের পূর্বে দুনিয়াতে এবং কবরে) রয়েছে সংকীর্ণ জীবন।"

এটা ইবনে আব্বাস রা. বলেছেন। আর ছা'লাবী র. বলেন, ضَـنْكًا শব্দের অর্থ সংকীর্ণ। তা পুরুষলিঙ্গ, স্ত্রীলিঙ্গ, একবচন, বহুবচন এর ক্ষেত্রে সমান, আর অন্য রেওয়ায়াতে বর্ণিত আছে যে, ضَنْكًا এর অর্থ কবরের শাস্তি।

هَوَى شَقِيَ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَمَنْ يَحْلِلْ عَلَيْهِ غَضَبِي فَقَـدْ هَـوَى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর যে ব্যক্তির উপর ক্রোধাপতিত হয় সে দুর্ভাগা হয়। তিনি বলেন, আয়াতে هَـوَى শব্দের অর্থ হল দুর্ভাগা হওয়া।

بِالْوَادِي الْمُقَدَّسِ الْمُبَارَكِ طُوًى اسْمُ الْوَادِي : উক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِنَّكَ بِالْوَادِي الْمُقَدَّسِ طُوًى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। তিনি বলেন, "তুমি এক পাক-পবিত্র প্রান্তর তুয়াতে আছ।" মুকাদ্দাস শব্দের অর্থ হল মুবারক অর্থাৎ, পবিত্র, বরকতপূর্ণ। আর طُوًى হল সে উপত্যাকার নাম।

بِمَلْكِنَا بِأَمْرِنَا : يَفْرُطُ عُقُوبَةً উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالُوا مَا أَخْلَفْنَا مَوْعِدَكَ بِمَلْكِنَـا -এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তারা বলতে লাগল যে, আমরা আপনার সাথে যে অঙ্গীকার করেছিলাম তা স্বেচ্ছায় ভঙ্গ করি নি।"

তিনি বলেন, আয়াতে بِمَلْكِنَا এর অর্থ হল স্বেচ্ছায় স্বীয় হুকুমে। আল্লামা আইনী র. বলেন যে, মীমে যের। ফোড়া, আল্লামা কাসতাল্লানী বলেন, মীমে যের। ইবনে কাসীর, ইবনে আমির প্রমুখের কিরাআতও এমনিই। আর হযরত আসিম, নাফির কিরাআত হল মীমে যবর যোগে। আর হামযা, কিসাঈর কিরাআত হল, মীমে পেশ যোগে। অর্থ হবে স্বীয় শক্তিতে।

مَكَانًا سِوًى مَنْصَفٌ بَيْنَهُمْ : উপরোক্ত শব্দগুলো দ্বারা আল্লাহর বাণী لَا نُخْلِفُهُ نَحْنُ وَلَا أَنْتَ مَكَانًا سُوًى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "যে প্রতিশ্রুতি তোমরাও ভঙ্গ করবে না আর আমরাও ভঙ্গ করবো না কোন সমতল ময়দানে।"

তিনি বলেন, আয়াতে مَكَانًا سِوًى এর অর্থ হল এরকম স্থান যা সমতল (উভয় গ্রুপের জন্য সমান হবে)।

مَنْصَفٌ بَيْنَهُمْ এর অর্থ হল উভয় গ্রুপের মাঝে অর্ধাঅর্ধি হবে। দুরত্ব সমান হবে। যার উভয় দিক সমান সমান থাকে তাকে سِوًى বলে। সীনে যের এবং পেশ উভয়ভাবে সহীহ আছে।

يَبَسًا يَابِسًا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَاضْرِبْ لَهُمْ طَرِيقًا فِـي الْبَحْـرِ يَبَـسًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অতঃপর তুমি তাদের জন্য সমুদ্রে একটি শুষ্ক পথ বানিয়ে দাও।

তিনি বলেন যে, আয়াতে يَبَسًا শব্দটি طريقا এর সিফাত। অর্থাৎ, يَبَسًا অর্থাৎ, শুষ্ক, যাতে পানি এবং কাদা থাকবে না।

উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী ثُمَّ جِئْتَ عَلَى قَدَرٍ يَا مُوسَى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, হে মূসা! তুমি এর নির্দিষ্ট সময়ে (যা তোমাকে নবুওয়াত প্রদান এবং কথপোকথনের জন্য আমার ইলমে নির্ধারিত) আসবে। عَلَى قَدَرٍ مَوْعِد

**তিনি বলেন, আয়াতে عَلَى قَدَرٍ এর অর্থ হল, ঐ নির্দিষ্ট সময়ে যা আল্লাহ তা'আলা তোমার জন্য নির্ধারণ করে রেখেছেন।**

لَا تَنِيَا تَضْعُفَا উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী ولا تنيا في ذكري এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর তোমরা উভয়ে আমার যিকিরে অলসতা কর না। তিনি বলেন, আয়াতে لَا تَنِيَا এর অর্থ হল, অলসতা কর না, দুর্বলতা দেখিও না। আসলে وني يني ونيا বাবে ضرب থেকে। অর্থ হল অলসতা প্রদর্শন করা।

## بَاب وَاصْطَنَعْتُكَ لِنَفْسِي

**২৪৬৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং আমি তোমাকে আমার নিজের জন্য প্রস্তুত করে দিয়েছি।" অর্থাৎ, আমি তোমাকে (আমার পয়গাম্বর বানানোর জন্য) মনোনীত করেছি।

**حَدَّثَنَا** الصَّلْتُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا مَهْدِيُّ بْنُ مَيْمُونٍ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ سِيرِينَ عَنْ أَبِي هُرَيْرَةَ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْتَقَى آدَمُ وَمُوسَى فَقَالَ مُوسَى لِآدَمَ آنْتَ الَّذِي أَشْقَيْتَ النَّاسَ وَأَخْرَجْتَهُمْ مِنْ الْجَنَّةِ قَالَ آدَمُ أَنْتَ مُوسَى الَّذِي اصْطَفَاكَ اللَّهُ بِرِسَالَتِهِ وَاصْطَفَاكَ لِنَفْسِهِ وَأَنْزَلَ عَلَيْكَ التَّوْرَاةَ قَالَ نَعَمْ قَالَ فَوَجَدْتَهَا كُتِبَ عَلَيَّ قَبْلَ أَنْ يَخْلُقَنِي قَالَ نَعَمْ فَحَجَّ آدَمُ مُوسَى

২৬০. সাল্‌ত ইব্‌নে মুহাম্মদ র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আদম আ. ও মূসা আ. মিলিত হলেন। মূসা আ. আদম আ. - কে বললেন, আপনি তো সে ব্যক্তি,যিনি মানব জাতিকে কষ্টে (মসিবতে) ফেলেছেন এবং তাদের জান্নাত থেকে বহিষ্কার করিয়েছেন? আদম আ. তাঁকে বললেন, আপনি তো সে ব্যক্তি, আপনাকে আল্লাহ্ তা'আলা তাঁর রিসালাতের জন্য মনোনীত করে নিয়েছেন এবং বাছাই করেছেন আপনাকে নিজের জন্য এবং আপনার উপর তাওরাত নাযিল করেছেন? মূসা আ. বললেন, হ্যাঁ। আদম আ. বললেন, আপনি তাতে অবশ্যই পেয়েছেন (হয়ত পড়েছেন) যে, আমার সৃষ্টির আগেই আল্লাহ্ তা'আলা তা আমার জন্য লিপিবদ্ধ করে রেখেছেন। মূসা আ. বললেন, হ্যাঁ। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এভাবে আদম আ. মূসা আ. -এর উপর জয়ী হলেন।

**ব্যাখ্যা :** উপরোক্ত শিরোনামের সাথে হাদীসের মিল أَنْتَ مُوسَى الَّذِي اصْطَفَاكَ اللَّهُ بِرِسَالَتِهِ وَاصْطَفَاكَ لِنَفْسِهِ বাক্য থেকে বের করা হয়। আর হাদীসটি এসেছে কিতাবুল আম্বিয়ায় ৪৮৪, এখানে তাফসীরে ৬৯২, ৬৯৩. এবং কিতাবুল কার ৯৭৯ পৃষ্ঠায়।

**হযরত আদমের সাথে মূসা আ. এর কথোপকথন কোথায় হয়েছে?**

যেহেতু হযরত মূসা আ. ও হযরত আদম আ. এর যামানা এক ছিল না, সেহেতু এ প্রশ্ন সৃষ্টি হয়েছে যে, এ দু'পয়গাম্বরের কথোপকথন কোথায় হয়েছে?

এ প্রশ্নের কয়েকটি উত্তর বর্ণিত রয়েছে। যথা–

১. হতে পারে এ কথোপকথন মূসা আ. এর যুগেই হয়েছে। এভাবে যে, আল্লাহ তা'আলা হযরত আদম আ. কে জীবিত করে দিয়েছেন। এর সপক্ষে হযরত উমর রা. থেকে একটি রেওয়ায়াত পাওয়া যায় তাহল-

قال رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ان موسى قال يا رب ارنا الذى اخرجنا ونفسه من الجنة فاراه آدم عليه السلام الخ

অর্থ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, মূসা আ. বললেন, হে আল্লাহ! নিজেকে সহ আমাদেরকে যে জান্নাত থেকে বের করেছে তাকে দেখাও। আল্লাহ আদম আ. কে তাকে দেখান।

২. হতে পারে হযরত মূসা আ. এর জন্য হযরত আদম আ. এর কবর খুলে দেয়া হয়েছিল এবং তাঁর রুহ হাজির করে দেয়া হয়েছে। তারপর সাক্ষাতে কথপোকথন হয়েছে।

৩. হতে পারে তা হযরত মূসা আ. এর স্বপ্নেযোগে হয়েছে। আর নবীদের স্বপ্ন ওহী।

৪. হতে পারে এই কথপোকথন এবং সাক্ষাৎ হযরত মূসা আ. এর ইনতিকালের পর বরযখ জগতে হয়েছে।

৫. কিছুসংখ্যক উলামায়ে কেরাম থেকে তাও বর্ণিত আছে যে, এখন পর্যন্ত এ ঘটনা বাস্তবে সংঘটিত হয় নাই। আখেরাতে সংঘটিত হবে। যেহেতু সংঘটিত হওয়া সুনিশ্চিত এজন্য অতীত কাল বুঝায় এমন ক্রিয়া দ্বারা ব্যক্ত করা হয়েছে।

৬. একটি মত এমন আছে যে, এতদুভয়ের মাঝে এ ঘটনা মি'রাজের রাত্রিতে সংঘটিত হয়েছে।

**একটি প্রশ্ন ও তার উত্তর :**

প্রশ্নটি হল, সে রকম হযরত আদম আ. নিজের ত্রুটিকে তাকদীরের উপর ন্যস্ত করে বেঁচে গেলেন, তাহলে তো প্রত্যেক গুনাহগার একথা বলতে পারে যে, যা গুনাহ আমার দ্বারা সংঘটিত হয়েছে তা তাকদীরি বিষয়, তাতে আমার অপরাধ কী?

**উত্তর :** ১. তাদের মধ্যকার এই কথপোকথন হুকুম আরোপিত হওয়ার স্থান তথা দুনিয়াতে হয় নি। যেখানে আদেশ নিষেধ সমূহ থেকে উপক্ষো বৈধ নয়। বরং তা উর্ধ্ব জগতে (আলমে আরওয়াহে) রুহ জগতে সংঘটিত হয়েছে। সেখানে বান্দা শরীয়তের হুকুমে বাধ্য নয়। এজন্য এ জগতের হুকুমসমূহকে রুহজগতের সাথে তুলনা করা সমীচীন নয়।

২. হাফিজ ইবনে তাইমিয়্যাহ র. বলেন যে, হযরত মূসা আ. হযরত আদম আ. কে সে বিপদ, কষ্টের কারণে ভর্ৎসনা করেছেন যা আদম আ. এর জান্নাত থেকে বের হওয়ার দরুণ তাঁর সন্তানদের উপর পতিত হয়েছে। আর হযরত আদম আ. এ বিপদ ও কষ্টের বিষয়টিকে তাকদীরে এলাহীর উপর ছেড়ে দিয়েছেন। সুতরাং বিপদাপদকে তাকদীরে এলাহীর উপর সোপর্দ করার ফলে গুনাহকে তাকদীরে এলাহীর উপরও সোর্পদ করার অবকাশ নেই। কারণ বান্দার গুনাহের কাজের ক্ষেত্রে ইখতিয়ার আছে, কিন্তু তাকবীনি (সৃষ্টিগত) বিষয়ে কোন ইখতিয়ার নেই।

**দ্বিতীয় আরেকটি প্রশ্ন ও তার উত্তর :** যদি প্রশ্ন করা হয় যে, হযরত আদম আ. কিভাবে হযরত মূসা আ. এর উপর বিজয়ী হলেন?

**উত্তর :** ১. কারো এ অধিকার নেই যে, সে তাকদীরী বিষয়ে কাউকে তিরস্কার ও ভর্ৎসনা করবে। সুতরাং মূসা আ. যখন শরীয়ত প্রবর্তকের অনুমতি ব্যতিরেকে হযরত আদম আ. কে তিরস্কার করতে আরম্ভ করল তখন এই তিরস্কার তাকদীরী বিষয়ে হয়েছে এজন্য হযরত আদম আ. তাকদীরের উদ্ধৃতি দিয়ে মূসা আ.কে নিশ্চুপ করে দিলেন।

২. হযরত আদম আ. তাওবা করেছিলেন। তাওবা কবুলও হয়েছিল। তারপর আবার পূর্বের অপরাধের উপর তিরস্কার করা সঠিক নয়।

৩. হযরত আদম আ. পিতা। আর মূসা আ. হলেন সন্তান। সন্তানের জন্য পিতার উপর প্রশ্ন করার অধিকার নেই।

**بَاب وَلَقَدْ أَوْحَيْنَا إِلَى مُوسَى أَنْ أَسْرِ بِعِبَادِي فَاضْرِبْ لَهُمْ طَرِيقًا فِي الْبَحْرِ يَبَسًا لَا تَخَافُ دَرَكًا وَلَا تَخْشَى فَأَتْبَعَهُمْ فِرْعَوْنُ بِجُنُودِهِ فَغَشِيَهُمْ مِنَ الْيَمِّ مَا غَشِيَهُمْ وَأَضَلَّ فِرْعَوْنُ قَوْمَهُ وَمَا هَدَى الْيَمُّ الْبَحْرُ**

**২৪৬৫. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "আমি অবশ্যই মূসার প্রতি ওহী নাযিল করেছিলাম এ মর্মে ; আমার বান্দাদেরকে নিয়ে রাতের অন্ধকারে বের হও এবং তাদের জন্য সমুদ্রে লাঠি মেরে একটি শুকনো পথ বের করে নাও। পশ্চাৎ থেকে এসে তোমাকে ধরে ফেলা হবে এ আশংকা করো না এবং ভয় করো না। তারপর ফিরআউন তার সেনাবাহিনীসহ তাদের পেছনে ধাওয়া করল। আর সমুদ্র (তরঙ্গ) তাদের সম্পূর্ণভাবে নিমজ্জিত করল। আর ফিরআউন স্বীয় সম্প্রদায়কে পথভ্রষ্ট করল। সঠিক পথ প্রদর্শন করল না।" اَلْيَمُّ সমুদ্র।

(হযরত মূসা আ. আল্লাহর তা'আলার আদেশ অনুযায়ী বনি -ইসরাঈলকে রাতের অন্ধকারে নিয়ে বেরিয়ে গেলেন। আর সকাল বেলা মিসরে এ সংবাদ ছড়িয়ে পড়ল। ফলে ফিরআউন স্বীয় বাহিনীসহ তাদের পিছু নিল। আর এদিকে বনি ইসরাঈল আপন প্রভূর প্রতিশ্রুতি অনুযায়ী সমুদ্র পার হয়ে গেল। আর সামুদ্রিক রাস্তা এভাবে আপন অবস্থায় রইল। যা অন্য আয়াত থেকে বুঝে আসে। وَاتْرُكِ الْبَحْرَ رَهْوًا إِنَّهُمْ جُنْدٌ مُغْرَقُونَ (٢٤) অর্থাৎ, "তুমি রাস্তাকে আপন অবস্থার উপর রেখে দাও। কারণ তারা এমন বাহিনী যারা পানিতে ডুববে।") ফিরআউন বাহিনী আগ-পিছ কোন চিন্তা না করে সমুদ্রের রাস্তায় চলে গেল, যখন সকলে মাঝে চলে গেল, তখন সমুদ্রের চারদিকের পানি তাদের উপর যথার্থরূপেই মিলে গেল। (আর সকলে ডুবে গেল।)

**حَدَّثَنِي** يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا رَوْحٌ حَدَّثَنَا شُعْبَةُ حَدَّثَنَا أَبُو بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنِ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ لَمَّا قَدِمَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْمَدِينَةَ وَالْيَهُودُ تَصُومُ يَوْمَ عَاشُورَاءَ فَسَأَلَهُمْ فَقَالُوا هَذَا الْيَوْمُ الَّذِي ظَهَرَ فِيهِ مُوسَى عَلَى فِرْعَوْنَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ نَحْنُ أَوْلَى بِمُوسَى مِنْهُمْ فَصُومُوهُ

**২৬১.** ইয়াকূব ইব্‌নে ইবরাহীম র.......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন মদীনায় এলেন, তখন ইয়াহুদীরা আশুরার দিনে সওম পালন করত। তিনি তাদের (সেদিনের রোযা রাখার কারণ) জিজ্ঞেস করলেন। তারা বলল, এ দিনে মূসা আ. ফিরআউনের উপর জয় লাভ করেছিলেন। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আমরাই তো তাদের চাইতে মূসা আ. -এর অধিক নিকটবর্তী। এরপর (মুসলিমদের নির্দেশ দিলেন) তোমরা এ দিনে সিয়াম পালন করো।

**ব্যাখ্যা** : শিরোনামের বিষয়ের সাথে হাদীসের মিল রয়েছে। অর্থাৎ, শিরোনামে فَغَشِيَهُمْ مِنَ الْيَمِّ مَا غَشِيَهُمْ রয়েছে আর হাদীসে এসেছে هَذَا الْيَوْمُ الَّذِي ظَهَرَ فِيهِ مُوسَى عَلَى فِرْعَوْنَ আর মূসা আ. এর বিজয় ছিল ফিরআউনের ডুবার দিন।

**একটি প্রশ্ন ও তার উত্তর**

**প্রশ্ন**টি হল যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আশুরার রোযা সম্পর্কে ইয়াহুদীদের সংবাদের উপর নির্ভর করলেন?

**উত্তর** : ১. ইয়াহুদীদের মধ্যকার যারা মুসলমান হয়েছিল তাদের কথার ভিত্তিতে।

২.অথবা আল্লাহর পক্ষ থেকে ওহীর দ্বারা এ সংবাদের সত্যায়ন বুঝা গেছে। ইত্যাদি।

## বুখারী ৬৯৩ بَاب قَوْلِه فَلَا يُخْرِجَنَّكُمَا مِنْ الْجَنَّةِ فَتَشْقَى

**২৪৬৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : فَلَا يُخْرِجَنَّكُمَا مِنْ الْجَنَّةِ فَتَشْقَى "সে যেন কিছুতেই তোমাদের কে জান্নাত থেকে বের করে না দেয়, যাতে তোমরা কষ্টে পতিত হও ।"

অর্থাৎ, অতঃপর আমি (আদম) কে বললাম, হে আদম! সে (ইবলীস) নিঃসন্দেহে তোমার এবং তোমার স্ত্রীর শত্রু । সুতরাং সে যেন তোমাদেরকে জান্নাত থেকে বের করে না দেয় । (অর্থাৎ, তার কথায় এমন কোন কাজ কর না যার কারণে জান্নাত থেকে বের করতে হয়)

ব্যাখ্যা : অর্থাৎ, সে যেন তোমাদের বহিষ্কারের কারণ না হয় । فَتَشْقَى এখানে দুর্ভাগ্যের নিসবত আদমের দিকে, হাওয়ার দিকে নয় । উভয়ই জান্নাত থেকে বের হওয়ার ক্ষেত্রে শরিক । কারণ পুরুষের দুর্ভাগ্যে সকলের দুর্ভাগ্য । কারণ সে পরিবারের পরিচালক । বিধায় কালামের নিসবত (সম্বন্ধ) শুধু তাঁর দিকে করা হয়েছে, হাওয়ার দিকে করা হয় নি । অথবা দুর্ভাগ্য দ্বারা উদ্দেশ্য হল জীবিকা উপার্জনে কষ্ট করা, যা পুরুষের কাজ ।- কাসতাল্লানী ।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا أَيُّوبُ بْنُ النَّجَّارِ عَنْ يَحْيَى بْنِ أَبِي كَثِيرٍ عَنْ أَبِي سَلَمَةَ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ حَاجَّ مُوسَى آدَمَ فَقَالَ لَهُ أَنْتَ الَّذِي أَخْرَجْتَ النَّاسَ مِنْ الْجَنَّةِ بِذَنْبِكَ وَأَشْقَيْتَهُمْ قَالَ قَالَ آدَمُ يَا مُوسَى أَنْتَ الَّذِي اصْطَفَاكَ اللَّهُ بِرِسَالَتِهِ وَبِكَلَامِهِ أَتَلُومُنِي عَلَى أَمْرٍ كَتَبَهُ اللَّهُ عَلَيَّ قَبْلَ أَنْ يَخْلُقَنِي أَوْ قَدَّرَهُ عَلَيَّ قَبْلَ أَنْ يَخْلُقَنِي قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَحَجَّ آدَمُ مُوسَى

২৬২. কুতায়বা ইব্‌নে সাঈদ র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, মূসা আ. আদম আ. -এর সঙ্গে যুক্তি উত্থাপন করে বললেন, আপনি তো সে ব্যক্তি, যার গুনাহ্ দ্বারা মানব জাতিকে জান্নাত থেকে বের করেছেন এবং তাদের দুঃখ-কষ্টে ফেলেছেন । রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, আদম আ. (মূসা আ. কে) বললেন, মূসা ! আপনি তো সে ব্যক্তি, যাকে আল্লাহ্ তা'আলা রিসালতের দায়িত্ব অর্পন করার জন্য এবং তাঁর সঙ্গে কথা বলার জন্য মনোনীত করেছেন । তবুও কি আপনি আমাকে এমন বিষয়ের জন্য ভৎর্সনা করবেন, যা আল্লাহ্ আমার সৃষ্টির আগেই লিখে রেখেছেন বা (বর্ণনাকারীর সন্দেহ) নির্ধারণ করে রেখেছেন । রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এ (যুক্তির মাধ্যমে) আদম আ. মূসা আ. -এর উপর জয়ী হলেন ।

ব্যাখ্যা : শিরোনামের মিল وَأَشْقَيْتَهُمْ থেকে উৎসারণ করা হয়েছে ।

বাকী ব্যাখ্যার জন্য ২৬০ নং হাদীসে ব্যাখ্যা দ্রষ্টব্য ।

# سُورَةُ الْأَنْبِيَاءِ

# সূরা আম্বিয়া

### আয়াত ১১২, রুকু ৭, মক্কী

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ قَالَ سَمِعْتُ عَبْدَ الرَّحْمَنِ بْنَ يَزِيدَ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ بَنِي إِسْرَائِيلَ وَالْكَهْفُ وَمَرْيَمُ وَطه وَالْأَنْبِيَاءُ هُنَّ مِنَ الْعِتَاقِ الْأُوَلِ وَهُنَّ مِنْ تِلَادِي وَقَالَ قَتَادَةُ جُذَاذًا قَطَّعَهُنَّ وَقَالَ الْحَسَنُ فِي فَلَكٍ مِثْلِ فَلْكَةِ الْمِغْزَلِ يَسْبَحُونَ يَدُورُونَ قَالَ ابْنُ عَبَّاسٍ نَفَشَتْ رَعَتْ لَيْلًا يُصْحَبُونَ يُمْنَعُونَ أُمَّتُكُمْ أُمَّةً وَاحِدَةً قَالَ دِينُكُمْ دِينٌ وَاحِدٌ(فى نسخة وقال عكرمة حسب حطب بالحبشية) خَامِدِينَ هَامِدِينَ وَالْحَصِيدُ مُسْتَأْصَلٌ يَقَعُ عَلَى الْوَاحِدِ وَالِاثْنَيْنِ وَالْجَمِيعِ لَا يَسْتَحْسِرُونَ لَا يُعْيُونَ وَمِنْهُ حَسِيرٌ وَحَسَرْتُ بَعِيرِي عَمِيقٌ بَعِيدٌ نُكِسُوا رُدُّوا صَنْعَةَ لَبُوسٍ الدُّرُوعُ تَقَطَّعُوا أَمْرَهُمْ اخْتَلَفُوا الْحَسِيسُ وَالْحِسُّ وَالْجَرْسُ وَالْهَمْسُ وَاحِدٌ وَهُوَ مِنَ الصَّوْتِ الْخَفِيِّ آذَنَّاكَ أَعْلَمْنَاكَ آذَنْتُكُمْ إِذَا أَعْلَمْتَهُ فَأَنْتَ وَهُوَ عَلَى سَوَاءٍ لَمْ تَغْدِرْ وَقَالَ مُجَاهِدٌ لَعَلَّكُمْ تُسْأَلُونَ تُفْهَمُونَ ارْتَضَى رَضِيَ التَّمَاثِيلُ الْأَصْنَامُ السِّجِلُّ الصَّحِيفَةُ

২৬৩. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র.......... আবদুল্লাহ্‌ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, সূরা বনী ইসরাঈল, কাহফ, মরিয়ম, তহা এবং আম্বিয়া প্রথমে অবতীর্ণ অতি উত্তম সূরা। এগুলো আমার পুরনো রক্ষিত সম্পদ। কাতাদা র. বলেন, جُذَاذًا অর্থ টুকরা করা। হাসান বলেন, فِي فَلَكٍ (কক্ষপথ) সূতা কাটার চরকির মত। يَسْبَحُونَ ঘুরছে। ইব্‌নে আব্বাস রা. বলেন, نَفَشَتْ মানে চরে খেয়েছিল। يُصْحَبُونَ বাধা দেয়া হবে। أُمَّتُكُمْ أُمَّةً وَاحِدَةً অর্থাৎ, তোমাদের দীন একই দীন। ইকরিমা বলেন, حَصَبُ অর্থ, হাবশী ভাষায় জ্বালানি কাঠ। অন্যরা বলেন, أَحَسُّوا অর্থ তারা আঁচ করেছিল। আর এ শব্দটি أَحْسَسْتُ থেকে উদ্ভূত। خَامِدِينَ নির্বাপিত। الْحَصِيدُ- কর্তিত শস্য। শব্দটি একবচন, দ্বিবচন, বহুবচনেও ব্যবহৃত হয়। لَا يَسْتَحْسِرُونَ ক্লান্তিবোধ করে না। এর থেকে উদ্ভূত حَسَرْتُ بَعِيرِي আমি আমার উটকে ক্লান্ত করে দিয়েছি। عَمِيقٌ অর্থ দূরত্ব। نُكِسُوا উল্টিয়ে দেয়া হয়েছে। صَنْعَةَ অর্থাৎ, বর্মাদি। تَقَطَّعُوا أَمْرَهُمْ অর্থ তারা মতবিরোধে লিপ্ত হয়েছে। الْحَسِيسُ وَالْحِسُّ وَالْجَرْسُ وَالْهَمْسُ এগুলোর একই অর্থ–মৃদু আওয়াজ। آذَنَّاكَ আমি আপনাকে জানিয়েছি। آذَنْتُكُمْ যখন আপনি তাকে জানিয়ে দিলেন তখন আপনি আর সে একই পর্যায়ের। আপনি চুক্তি ভঙ্গ করলেন না। মুজাহিদ র. বলেন, تُسْأَلُونَ অর্থাৎ, তোমাদের বুঝিয়ে দেয়া হবে। ارْتَضَى। সে সম্মত হল। التَّمَاثِيلُ মূর্তিসমূহ السِّجِلُّ লিপিবদ্ধ কাগজ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি বনী ইসরাঈলের তাফসীরে এসেছে।

بَنِي إِسْرَائِيلَ এখানে মুযাফ উহ্য আছে। উহ্য ইবারত হল سورة بَنِي إِسْرَائِيلَ

وَالْكَهْفُ তাতে পেশ, ও যের উভয়টি পড়া জায়েজ আছে। পেশ যোগে পড়া হবে উহ্য মুবতাদার খবর হিসাবে। উহ্য ইবারত হল والثاني الكهف আর যের যোগে পড়া হবে بَنِي إِسْرَائِيلَ শব্দের উপর আতফ করে। কারণ তা তাকদীরি ইযাফতের কারণে যর বিশিষ্ট। আর বাকীগুলোতেও এমনই হবে। আর বাকী ব্যাখ্যার জন্য ২৩২ নং হাদীস দেখুন।

وَقَالَ قَتَادَةُ جُذَاذًا قَطَّعَهُنَّ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَجَعَلَهُمْ جُذَاذًا إِلَّا كَبِيرًا لَهُمْ الاية এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "সুতরাং তিনি (ইবরাহীম আ.) তাদের মূর্তিসমূহকে ভেঙ্গে চূর্ণ বিচূর্ণ করে দিলেন বড় মূর্তিটি ছাড়া।"

হযরত কাতাদা র. বর্ণনা করেন যে, جُذَاذًا শব্দ দ্বারা উদ্দেশ্য হল, টুকরা টুকরা করে দিয়েছেন। আসলে جذ يجذ جذا من نصر অর্থ হল কর্তন করা, ভাঙ্গা।

আল্লামা আইনী র. বলেন যে, جُذَاذًا শব্দটি جذيذ এর বহুবচন। যেমন خفاف শব্দটি خفيف এর বহুবচন। কিসাঈ জীমে যের যোগে পড়েন। প্রকাশ থাকে যে, جذي এর বহুবচন جُذَاذً (জীমে পেশ যোগে) এবং جذاذ (যীমে যের যোগে) উভয়টি আসে।- মিসবাহ।

وَقَالَ الْحَسَنُ فِي فَلَكٍ مِثْلِ فَلْكَةِ الْمِغْزَلِ يَسْبَحُونَ يَدُورُونَ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী كُلٌّ فِيْ فَلَكٍ يَّسْبَحُوْنَ এর দিকে ইঙ্গিত কার হয়েছে। অর্থাৎ, প্রত্যেকটি ( চন্দ্র-সূর্য) আপন কক্ষপথে ঘূর্ণায়মান।

আর হযরত হাসান র. আয়াতের তাফসীরে বলেন যে, প্রত্যেকে আপন কক্ষপথে ঘূর্ণায়মান। যেমন, চরকির বৃত্ত ঘুরে। يَسْبَحُون অর্থ ঘুরে।

**ফালাকের তাত্ত্বিক বিশ্লেষণ :** ফালাক আসলে প্রতিটি কক্ষপথ ও গোল জিনিসকে বলে। এ কারণে চরকির মধ্যে যে গোল চামড়া লাগানো থাকে তাকে فَلَك অর্থাৎ, চরকির গোলক বা চরকির চাক্কি বলে। এজন্য আসমানকেও ফালাক বলা হয়। এখানে উদ্দেশ্য হল চন্দ্র সূর্যের ঐ কক্ষপথ যাতে এগুলো গমনাগমন করে। কুরআনে কারীমে একথা স্পষ্টভাবে নেই যে, এই কক্ষপথটি আসমানের ভিতরে না বাইরে। বর্তমান যোগের তত্ত্ব অনুসারে তা আকাশের বাইরে শূন্যে বা আকাশ থেকে অনেক নীচে অবস্থিত। উল্লেখিত আয়াতের বাহ্যিক দিক থেকে একথা বুঝে আসে যে, সূর্য ও একটি কক্ষপথে ঘুরে। কিন্তু আধুনিক বিজ্ঞানীরা এই আয়াতকে অস্বীকার করত। এখন তারাও এর প্রবক্তা। অধিক বিস্তারিত আলোচনার স্থান এটা নয়।-মাআরিফুল কুরআন : ৬/১৮২।

قَالَ ابْنُ عَبَّاسٍ نَفَشَتْ رَعَتْ : হযরত ইবনে আব্বাস রা. বলেন, আয়াতে نَفَشَتْ শব্দের অর্থ হল رَعَتْ অর্থাৎ, বকরিগুলো রাতে মাড়িয়ে ফেলল।

উপরোল্লিখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী اذ نفشت فيه غنم القوم এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যখন রাতের বেলায় ক্ষেতে কোন কওমের বকরি গিয়ে মাড়িয়ে ফেলল।

يُصْحَبُونَ يُمْنَعُونَ : উপরোল্লিখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَا هُمْ مِنَّا يُصْحَبُونَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

أُمَّتُكُمْ أُمَّةً وَاحِدَةً قَالَ دِينُكُمْ دِينٌ وَاحِدٌ : উপরোল্লেখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِنَّ هَذِهِ أُمَّتُكُمْ أُمَّةً وَاحِدَةً وَأَنَا رَبُّكُمْ فَاعْبُدُونِ (٢ এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, "নিশ্চয় এটা তোমাদের একমাত্র রাস্তা (দীন), আর আমি তোমাদের প্রতিপালক সুতরাং তোমরা আমার ইবাদত কর।"

এটা তোমাদের তরিকা, (যাতে কোন নবী বা শরীয়তের মতবিরোধ হয় নাই। এই তরিকার সারকথা হল, আমি তোমাদের প্রতিপালক, সুতরাং তোমরা আমার উপাসনা কর।

তিনি বলেন, আয়াতে أُمَّةً শব্দের অর্থ হল দীন, হযরত ইবনে আব্বাস রা. বলেন, তোমাদের সকলের দীন এক। এক দীনভুক্ত প্রতিটি দলকে উম্মত বলা হয়।

وَقَالَ عِكْرِمَةُ حَصَبُ حَطَبُ بِالْحَبَشِيَّةِ : উপরোল্লিখিত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِنَّكُمْ وَمَا تَعْبُدُونَ مِنْ دُونِ اللَّهِ حَصَبُ جَهَنَّمَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, নিশ্চয় তোমরা এবং তোমরা যাদের পূঁজা কর আল্লাহ ভিন্ন সেগুলো জাহান্নামের ইন্ধন হবে। আর তোমরা সকলেই তাতে প্রবেশ করবে, (তাতে সে সকল নবী ও ফেরেশতা অন্তর্ভুক্ত হবেন না, যাদেরকে দুনিয়াতে কিছুসংখ্যক মুশরিক উপাস্যরূপে গ্রহণ করেছিল। কারণ সে ক্ষেত্রে তাদের জন্য শরঈ প্রতিবন্ধকতা রয়েছে যে, তারা এর উপযুক্ত নয় এবং তাদের কোন ক্রটিও নেই।)

فَلَمَّا أَحَسُّوا بَأْسَنَا إِذَا هُمْ مِنْهَا : وَقَالَ غَيْرُهُ أَحَسُّوا تَوَقَّعُوا مِنْ أَحْسَسْتُ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَرْكُضُونَ (١٢) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যখন সে জালেমরা আমার শাস্তি আসতে দেখে তখন জনপদ থেকে পলায়ন করে। (যাতে আযাব থেকে বেঁচে যায়।)

হযরত ইকরামা ছাড়া অন্যরা (আবু উবাইদা মা'মার ইবনুল মুছান্না) বলেন যে, আয়াতে أَحَسُّوا অর্থ হল تَوَقَّعُوا অর্থাৎ, যখন আমার শাস্তি আসার বিশ্বাস অনুভূত হয়। ইহা أَحْسَسْتُ অর্থাৎ, احساس মাসদার থেকে নির্গত। অর্থ অনুভব করা, পঞ্চ ইন্দ্রিয় দ্বারা জানা, যেমন : চোখে দেখে, কানে শুনে ইত্যাদি।

خَامِدِينَ هَامِدِينَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী حَتَّى جَعَلْنَاهُمْ حَصِيدًا خَامِدِينَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এমন কি আমি তাদেরকে (ধ্বংস করে) করে দিলাম এমন যেন ফসল কাটা হয়েছে, বা আগুনে ভস্ম করা হয়েছে। তিনি বলেন, অর্থ خَامِدِينَ অর্থাৎ, ধ্বংসপ্রাপ্ত, ভস্ম। আবু উবায়দা র. এমনটাই তাফসীর করেছেন।

وَالْحَصِيدُ مُسْتَأْصَلٌ يَقَعُ عَلَى الْوَاحِدِ وَالِاثْنَيْنِ وَالْجَمِيعِ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী جعلناهم حصيدا এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

তিনি বলেন, الْحَصِيدُ শব্দের অর্থ হল সমুলে কেটে দেয়া। এ শব্দটি একবচন, দ্বিবচন, বহুবচন সব ক্ষেত্রে ব্যবহৃত হয়।

وَالْجَمِيعِ لَا يَسْتَحْسِرُونَ لَا يُعْيُونَ وَمِنْهُ حَسِيرٌ وَحَسَرْتُ بَعِيرِي উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَا يَسْتَكْبِرُونَ عَنْ عِبَادَتِهِ وَلَا يَسْتَحْسِرُونَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা তাঁর ইবাদত করা থেকে ঔদ্ধত্য প্রদর্শন করে না এবং অলসতাও প্রদর্শন করে না।

তিনি বলেন, لَا يَسْتَحْسِرُونَ এর অর্থ হল ক্লান্ত হয় না। এ থেকে আসে حَسِير অর্থ ক্লান্ত পরিশ্রান্ত। আর وَحَسَرْتُ بَعِيرِي অর্থ হল, আমি আমার উটকে ক্লান্ত করে দিয়েছি।

عَمِيقٌ بَعِيدٌ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَأْتِينَ مِنْ كُلِّ فَجٍّ عَمِيقٍ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা প্রত্যেক দূর দূরান্ত থেকে আসে। তিনি বলেন, আয়াতে عَمِيقٌ শব্দের অর্থ হল দূরবর্তী। আর فج শব্দের অর্থ হল দু'পাহাড়ের মধ্যবর্তী গিরিপথ।

**বি. দ্র.** এই শব্দটি সূরা আম্বিয়ার নয়। বরং আসন্ন সূরা হজ্জের। হতে পারে লিপিকার ভুলবশত এটাকে সূরা আম্বিয়ায় লিখে দিয়েছেন।

কিছুসংখ্যক আলেম এখানে অনর্থক ব্যাখ্যা করার চেষ্টা করেছেন। তাহল, এই সূরায় فجاجا শব্দ রয়েছে যা فج শব্দের বহুবচন। আর এ সামান্য সম্পর্কের ভিত্তিতে এখানে এটি উল্লেখ করে দিয়েছেন। আল্লামা আইনী র. এই ব্যাখ্যার ব্যাপারে সন্তুষ্ট নন ; বরং বলেন যে, বিষয়টি প্রশ্নসাপেক্ষ।

نُكِسُوا رُدُّوا : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী ثُمَّ نُكِسُوا عَلَى رُءُوسِهِمْ -এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা লজ্জায় মাথানত করল।

তিনি বলেন, আয়াতে نُكِسُوا (মাযী মাজহুল) শব্দের অর্থ, কুফরির দিকে ফিরিয়ে দেয়া হয়েছে। এই তাফসীরটি আল্লামা মহল্লী র. তাফসীরে জালালাইনে করেছেন। প্রকৃতপক্ষে نكس শব্দের অর্থ হল উপুড় করা। দ্বিতীয় আরেকটি কিরাআত আছে نُكِّسُوا তাশদীদ যোগে।

وَعَلَّمْنَاهُ صَنْعَةَ لَبُوسٍ لَكُمْ لِتُحْصِنَكُمْ مِنْ بَأْسِكُمْ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী صَنْعَةَ لَبُوسِ الدُّرُوعُ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আমি তাকে (দাউদ আ. কে) লৌহবর্ম তৈরির শিল্প- পেশা তোমাদের উপকারার্থে শিক্ষা দিয়েছি। যাতে তা তোমাদেরকে পারস্পরিক আঘাত- লড়াই থেকে রক্ষা করতে পারে।

তিনি বলেন, আয়াতে صَنْعَةَ لَبُوس এর অর্থ হল লৌহ তৈরী করা বা লৌহশিল্প। الدُّرُوعُ শব্দটি درع এর বহুবচন। অর্থ হল পোশাক, লোহার বর্ম, এখানে শেষ অর্থটি উদ্দেশ্য। صَنْعَةَ لَبُوسٍ এর তাফসীর করা হয়েছে الدُّرُوعُ শব্দের দ্বারা, যার অর্থ হল লোহা দ্বারা নির্মিত বর্ম।

تَقَطَّعُوا أَمْرَهُمْ اخْتَلَفُوا উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَتَقَطَّعُوا أَمْرَهُمْ بَيْنَهُمْ كُلٌّ إِلَيْنَا رَاجِعُونَ (٩٣) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আর তারা স্বীয় দীনে মতভেদ করল। (তবে তাদের শাস্তি দেখবে। কারণ) প্রত্যেকে আমার নিকট প্রত্যাবর্তনশীল।"

তিনি বলেন, تَقَطَّعُوا এর অর্থ হল মতভেদ করল, পৃথক পৃথক তরিকা গ্রহণ করল

الْحَسِيسُ وَالْحِسُّ وَالْجَرْسُ وَالْهَمْسُ وَاحِدٌ وَهُوَ مِنَ الصَّوْتِ الْخَفِيِّ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَا يَسْمَعُونَ حَسِيسَهَا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা (জান্নাতবাসীগণ) তাদের (জাহান্নামীদের) ক্ষীণ আওয়াজও শুনবে না।

তিনি বলেন, الْحَسِيسُ وَالْحِسُّ وَالْجَرْسُ وَالْهَمْسُ সবগুলো সমার্থবোধক। অর্থাৎ, ক্ষীণ আওয়াজ।

آذَنَّاكَ أَعْلَمْنَاكَ آذَنْتُكُمْ إِذَا أَعْلَمْتَهُ فَأَنْتَ وَهُوَ عَلَى سَوَاءٍ لَمْ تَغْدِرْ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالُوا آذَنَّاكَ مَا مِنَّا مِنْ شَهِيدٍ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা বলে যে, আপনার সমীপে আমাদের আবেদন হল যে, আমাদের কেউ এর প্রবক্তা নয়। (অর্থাৎ, তারা নিজেদের ভুল স্বীকার করছে)। তিনি বলেন, আয়াতে آذَنَّاكَ এর অর্থ হল আমরা আপনাকে অবগত করেছি। সংবাদ দিয়েছি। আর آذَنْتُكُمْ অর্থ হল আমি আপনাকে সংবাদ দিয়েছি। আরবরা آذَنْتُكُمْ তখনি বলেন, যখন আপনি তাকে অবগত করাবেন। সুতরাং আপনি এবং সে অর্থাৎ, সম্বোধিত ব্যক্তি এ বিষয়ে সমান, আর আপনি তার সাথে কোন প্রতারণা করেন নি।

প্রকাশ থাকে যে, آذَنَّاكَ শব্দটি এ সূরায় নেই। বরং সূরা হা-মীম সাজদায় রয়েছে। কিন্তু এখানে অধীনস্থরূপে এনেছেন। কারণ এ সূরায় فَإِنْ تَوَلَّوْا فَقُلْ آذَنْتُكُمْ عَلَى سَوَاءٍ বলা হয়েছে, "তারপরও তারা তা গ্রহণে ঔদ্ধত্য প্রদর্শন করে তাহলে আপনি তাদেরকে বলে দিন যে, তোমাদেরকে স্পষ্টভাবে জানানো হয়েছে।"

وَقَالَ مُجَاهِدٌ لَعَلَّكُمْ تُسْأَلُونَ تُفْهَمُونَ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহর বাণী لَا تَرْكُضُوا وَارْجِعُوا إِلَى مَا أُتْرِفْتُمْ فِيهِ وَمَسَاكِنِكُمْ لَعَلَّكُمْ تُسْأَلُونَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তোমরা পলায়ন কর না, আর স্বীয় বাসস্থান এবং আরাম আয়েশের সামগ্রীর দিকে ফিরে আস। হতে পারে তোমরা জিজ্ঞাসিত হবে। উদ্দেশ্য হল তাদের নির্বুদ্ধিতাপূর্ণ ধৃষ্টতার ব্যাপারে সতর্কীকরণ যে, যেসব আবাস ও সামগ্রী দ্বারা তোমরা গৌরব করতে এখন সেগুলোর কিছুই নেই, নেই কোন বন্ধু বা হিতাকাংখীর নাম- নিদর্শণও।

মুজাহিদ র. বলেন যে, تُسْأَلُونَ এর অর্থ হল تُفْهَمُونَ অর্থাৎ, হয়তো তোমাদের বুঝে আসবে।

ارْتَضَى رَضِيَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَعْلَمُ مَا بَيْنَ أَيْدِيهِمْ وَمَا خَلْفَهُمْ وَلَا يَشْفَعُونَ إِلَّا لِمَنِ ارْتَضَى এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আল্লাহ তা'আলা তাদের অগ্রপশ্চাতের অবস্থা ভাল করে জানেন এবং তারা কেবল তাদের জন্য সুপারিশ করে, যাদের ব্যাপারে আল্লাহ সন্তুষ্ট আর তারা তাঁর ভয়ে প্রকম্পিত থাকে।

তিনি বলেন, ارْتَضَى এর অর্থ হল সন্তুষ্ট হয়েছে, পছন্দ করেছে।

التَّمَاثِيلُ الْأَصْنَامُ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী مَا هَذِهِ التَّمَاثِيلُ الَّتِي أَنْتُمْ لَهَا عَاكِفُونَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এই ফালতু মূর্তিগুলোর কি হল যেগুলো পূঁজার জন্য তোমরা হাঁটু গেড়ে বসে রয়েছ? (অর্থাৎ, এই মূর্তি কখনো ইবাদতের উপযুক্ত নয়।)

তিনি বলেন, আয়াতে التَّمَاثِيلُ শব্দের অর্থ হল ভূত, মূর্তি, প্রতীমা।

السِّجِلُّ الصَّحِيفَةُ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَوْمَ نَطْوِي السَّمَاءَ كَطَيِّ السِّجِلِّ لِلْكُتُبِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যেদিন আমি (প্রথম ফুৎকারের পর) আকাশসমূহকে এভাবে ভাজ করে বা লেপ্টে ফেলবো যেভাবে লিখিত কাগজকে ভাজ করে বা লেপ্টে ফেলা হয়।

তিনি বলেন, السِّجِلُّ শব্দের অর্থ হল সহীফা, রেজিস্ট্রার খাতা, খাতা।

## بَاب كَمَا بَدَأْنَا أَوَّلَ خَلْقٍ نُعِيدُهُ وَعْدًا عَلَيْنَا

**২৪৬৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : كَمَا بَدَأْنَا أَوَّلَ خَلْقٍ نُعِيدُهُ وَعْدًا عَلَيْنَا "যে ভাবে আমি প্রথম সৃষ্টির সূচনা করেছিলাম।

**حَدَّثَنَا** سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ الْمُغِيرَةِ بْنِ النُّعْمَانِ شَيْخٌ مِنْ النَّخَعِ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ خَطَبَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ إِنَّكُمْ مَحْشُورُونَ إِلَى اللَّهِ حُفَاةً عُرَاةً غُرْلًا كَمَا بَدَأْنَا أَوَّلَ خَلْقٍ نُعِيدُهُ وَعْدًا عَلَيْنَا إِنَّا كُنَّا فَاعِلِينَ ثُمَّ إِنَّ أَوَّلَ مَنْ يُكْسَى يَوْمَ الْقِيَامَةِ إِبْرَاهِيمُ أَلَا إِنَّهُ يُجَاءُ بِرِجَالٍ مِنْ أُمَّتِي فَيُؤْخَذُ بِهِمْ ذَاتَ الشِّمَالِ فَأَقُولُ يَا رَبِّ أُصَيْحَابِي فَيُقَالُ لَا تَدْرِي مَا أَحْدَثُوا بَعْدَكَ فَأَقُولُ كَمَا قَالَ الْعَبْدُ الصَّالِحُ وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ إِلَى قَوْلِهِ شَهِيدٌ فَيُقَالُ إِنَّ هَؤُلَاءِ لَمْ يَزَالُوا مُرْتَدِّينَ عَلَى أَعْقَابِهِمْ مُنْذُ فَارَقْتَهُمْ

২৬৪. সুলায়মান ইব্‌নে হার্‌ব র......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এক ভাষণে বলেন, কিয়ামতের দিন তোমরা আল্লাহ্ তা'আলার সামনে বিবস্ত্র এবং খাতনাবিহীন অবস্থায় একত্রিত হবে। (আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে) كَمَا بَدَأْنَا أَوَّلَ خَلْقٍ نُعِيدُهُ وَعْدًا عَلَيْنَا "যে ভাবে আমি (প্রতিটি জিনিসের) প্রথম সৃষ্টির সূচনা করেছিলাম, সেভাবে (সহজে) পুনরায় সৃষ্টি করব, আমার উপর এ ওয়াদা রইল; অবশ্যই আমি তা (পূর্ণ) কার্যকর করব।" এরপর কিয়ামতের দিন সর্বপ্রথম পোশাক পরিধান করানো হবে ইবরাহীম আ. - কে . জেনে রাখ, আমার উম্মতের মধ্য থেকে কিছুসংখ্যক লোককে উপস্থিত করা হবে। এরপর তাদের ধরে বাম (জাহান্নামের) দিকে (জাহান্নামীদের মধ্যে) নিয়ে যাওয়া হবে। আমি বলব, হে রব। এরা তো আমার সঙ্গী-সাথী (উম্মত)। এরপর বলা হবে, আপনি জানেন না, আপনার পরে ওরা নতুন কাজে (ইসলামের মধ্যে) (বিদআত) লিপ্ত হয়েছে। তখন আমি সে কথা বলব, যেমন আল্লাহর নেক বান্দা (ঈসা আ.) বলেছিলেন - وَكُنْتُ عَلَيْهِمْ شَهِيدًا مَا دُمْتُ فِيهِمْ إِلَى قَوْلِهِ شَهِيدٌ "যতদিন আমি তাদের মধ্যে (বিদ্যমান) ছিলাম, ততদিন আমি ছিলাম তাদের কার্যাবলির প্রত্যক্ষদর্শী (অবহিত; অতএব তখনকার সময় পর্যন্ত আমি যা প্রত্যক্ষ করেছি সে সম্পর্কে তো আমি বলতে পারব) কিন্তু যখন তুমি আমাকে তুলে নিলে (প্রথমবার জীবিত আসমানের দিকে আর দ্বিতীয়বার ওফাতরূপে), তখন (শুধু) তুমিই তো ছিলে তাদের কার্যকলাপ (তাদের অবস্থা) প্রত্যক্ষকারী (অবহিত) এবং তুমিই সর্ববিষয়ে সাক্ষী।"-পারা ৭, রুকূ ৬ এরপর বলা হবে, তুমি এদের কাছ থেকে চলে আসার পর এরা মুরতাদ হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীস কিতাবুল আম্বিয়ার ৪৭৩ পৃষ্ঠায় , মায়েদার তাফসীরে ৬৬৫ পৃষ্ঠায় আর এখানে ৬৯৩ পৃষ্ঠায় রিকাকে ৯৬৬ পৃষ্ঠায় এসেছে।

**শব্দবিশ্লেষণ :** شَيْخٌ مِنَ النَّخَعِ যেরের সাথে পড়া হবে, পূর্বের (الْمُغِيرَة بْنِ النُّعْمَانِ) থেকে বদল হিসাবে। النَّخَعِ নূন, খা উভয়টিতে যবর,পরে আইন। এটি মুযাজ্জাজের একটি বড় গোত্র। নাখা' এর নাম হল, জিসর ইবনে আমর। তাকে এজন্য নাখা বলেন যে, তিনি স্বীয় গোত্র থেকে দূরে সরে গেছেন এবং ইসলাম গ্রহনের পরে কুফায় অবস্থান করেছেন। উমদা : ১৯/৬৫

حُفَاةً (হা-এর উপর পেশ) এর একবচন হল حاف বাবে سمع থেকে حفـا অর্থ হল নগ্নপায়ে হাটা। عُـرَاةً (আইনে পেশ।) অর্থ নগ্নদেহ। عار এর বহুবচন। غُرْلًا (গাইনে পেশ) অর্থ খতনাবিহীন, اغرل এর বহুবচন।

**'আমার সাহাবীগন' দ্বারা উদ্দেশ্য কারা :** উল্লেখিত হাদীসের মধ্যে 'আসহাবী' দ্বারা উদ্দেশ্য হল : আরবের কতিপয় ঘাড় ত্যাড়া গোঁয়ার দুষ্টলোক, যারা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ইনতিকালের পর মুরতাদ হয়ে গেছে।

**রাফিযীরা হতভাগা গোমরাহ :** কট্টর ভ্রষ্ট রাফেজী সম্প্রদায় এই হাদীসের উদ্দেশ্য এরকম বর্ণনা করে যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ইন্তিকালের পর কয়েকজন সাহাবী ব্যতীত সকল সাহাবী পথভ্রষ্ট এবং মুরতাদ হয়ে গেছেন। শুধু মাত্র হযরত জাবির ইবনে আব্দুল্লাহ, আবু যর গিফারী, মিকদাদ ইবনুল আসওয়াদ এবং সালমান ফারসী রা. ইসলামের উপর প্রতিষ্ঠিত ছিলেন। নাউযুবিল্লাহ। বরং সমস্ত সাহাবায়ে কেরাম ইসলামের উপর প্রতিষ্ঠিত ছিলেন। ইসলাম প্রচার- প্রসার করতে থাকেন। বিশেষ করে আশারায়ে মুবাশশারা, যাদেরকে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জান্নাতের সুসংবাদ প্রদান করেছেন। আর কুরআনে কারীমেও তাদের ফযীলতের ভরপুর বিবরন রয়েছে। এছাড়াও সহীহ হাদীসে তাদের ফযীলত ও শ্রেষ্ঠত্ব বর্ণিত হয়েছে। বিশেষত হযরত শাইখাইন তথা হযরত আবু বকর উমর রা. যারা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উপদেষ্টা ও মন্ত্রী ছিলেন। তাদেরকে বিধর্মী ছাড়া কোন ঈমানদার ব্যক্তি কাফের বলতে পারে না।

**বুখারী ৬৯৩**

## سُورَةُ الْحَجِّ

## সূরা হজ্জ

আয়াত ৭৮, রুকূ ১০, মাদানী

**সূরার বৈশিষ্ট্য :** এই সূরাটি মক্কী, না মাদানী- এ সম্পর্কে মুফাসসিরগণের বিভিন্ন মত রয়েছে।

* আল্লামা কাসতাল্লানী বলেন যে, সূরা হজ্জ মক্কী,তবে هذان خصمان থেকে তিনি বা চার আয়াত عذاب الحريق পর্যন্ত এবং ৭৮নং আয়াত ব্যতীত। কারন তা মদীনায় অবতীর্ণ হয়েছে। (কাসতাল্লানী- সূরা হজ্জ)

* আল্লামা আইনী র. বলেন, হযরত ইবনে আব্বাস রা. ও ইবনে যুবাইর রা. বলেন, সূরা হজ্জ মাদানী।

* মুকাতিল র.বলেন, এর কিছু অংশ মক্কী।

* আর হিবা ইবনে সালামা বলেন, এ সূরাটি কুরআনের আশ্চর্যপূর্ণ সূরাসমূহের অন্তর্ভুক্ত। কারণ তাতে মক্কী, মাদানী সফরী, হাযরী, যুদ্ধ ইত্যাদি সম্বলিত আয়াত রয়েছে।

অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা., ইবনে যুবাইর রা. বলেন যে, সূরা হজ্জ মদীনায় অবতীর্ণ হয়েছে। আর মুকাতিল র. বলেন যে এর কিছু আয়াত মক্কীও রয়েছে।

আর হিবা ইবনে সালামা বলেন যে, সূরার আশ্চর্যপূর্ণ দিক হল, এর কিছু আয়াত মক্কায়, কিছু মদীনায়, কিছু রাতে, কিছু দিনে, কিছু সফরে, আর কিছু মুকীম অবস্থায় নাযিল হয়েছে। আর কিছুসংখ্যক আয়াত যুদ্ধ সম্বলিত, কিছু সন্ধি ও নিরাপত্তা অবস্থায় নাযিল হয়েছে। আর কিছু আয়াত হল রহিতকারী আর কিছুসংখ্যক রহিত।

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ الْمُخْبِتِينَ الْمُطْمَئِنِّينَ وَقَالَ ابْنُ عَبَّاسٍ فِي إِذَا تَمَنَّى أَلْقَى الشَّيْطَانُ فِي أُمْنِيَّتِهِ إِذَا حَدَّثَ أَلْقَى الشَّيْطَانُ فِي حَدِيثِهِ فَيُبْطِلُ اللَّهُ مَا يُلْقِي الشَّيْطَانُ وَيُحْكِمُ آيَاتِهِ وَيُقَالُ أُمْنِيَّتُهُ قِرَاءَتُهُ إِلَّا أَمَانِيَّ يَقْرَءُونَ وَلَا يَكْتُبُونَ وَقَالَ مُجَاهِدٌ مَشِيدٌ بِالْقَصَّةِ جِصٌّ وَقَالَ غَيْرُهُ يَسْطُونَ يَفْرُطُونَ مِنْ السَّطْوَةِ وَيُقَالُ يَسْطُونَ يَبْطِشُونَ وَهُدُوا إِلَى الطَّيِّبِ أُلْهِمُوا وَقَالَ ابْنُ أَبِي خَالِدٍ إِلَى الْقُرْآنِ وَهُدُوا إِلَى صِرَاطِ الْحَمِيدِ الْإِسْلَامِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ بِسَبَبٍ بِحَبْلٍ إِلَى سَقْفِ الْبَيْتِ ثَانِيَ عِطْفِهِ مُسْتَكْبِرٌ تَذْهَلُ تُشْغَلُ

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ الْمُخْبِتِينَ الْمُطْمَئِنِّينَ ইবনে উয়াইনা র. বলেন, الْمُخْبِتِينَ বিনয়ী, শান্তিপ্রাপ্ত।

উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وبشر المخبتين এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবং আপনি সুসংবাদ দিন যারা হুকুম পালনে বিনয়ী। হযরত সুফিয়ান ইবনে উয়াইনা বলেন যে, আয়াতে الْمُخْبِتِينَ অর্থ হল,যারা আল্লাহর তকদীর -কাযা, সুখ, দুঃখ, প্রাচুর্য-অপ্রাচুর্য সর্বাবস্থায় সন্তুষ্ট থাকে।

* হযরত ইবনে আব্বাস রা. বলেন الْمُخْبِتِينَ অর্থ বিনয়ী, অনুগামী।

* আর আমর ইবনে আওস বলেন যে, هم الذين لايظلمون واذا ظلموا لم ينتصروا অর্থাৎ, যারা জুলুম করে না, আর যদি কেউ জুলুম করে তার প্রতিশোধ গ্রহণ করে না।-কাসতাল্লানী

وَقَالَ ابْنُ عَبَّاسٍ فِي إِذَا تَمَنَّى أَلْقَى الشَّيْطَانُ فِي أُمْنِيَّتِهِ إِذَا حَدَّثَ أَلْقَى الشَّيْطَانُ فِي حَدِيثِهِ فَيُبْطِلُ اللَّهُ مَا يُلْقِي الشَّيْطَانُ وَيُحْكِمُ آيَاتِهِ وَيُقَالُ أُمْنِيَّتُهُ قِرَاءَتُهُ إِلَّا أَمَانِيَّ يَقْرَءُونَ وَلَا يَكْتُبُونَ

ইব্‌নে আব্বাস রা. বলেন, إِذَا تَمَنَّى أَلْقَى الشَّيْطَانُ فِي أُمْنِيَّتِهِ অর্থাৎ, যখন তিনি কোন কথা বলেন, তখন শয়তানের সে মিলানো কথা মিটিয়ে দিয়ে তাঁর কথার সাথে নিজের কথা মিলিয়ে দেয়। এরপর আল্লাহ্ তা'আলা শয়তানের সে মিলানো কথা মিটিয়ে দিয়ে তাঁর আয়াতকে সুদৃঢ় করেন। কেউ কেউ বলেন, أُمْنِيَّتُهُ অর্থাৎ, চুন-সুরকি দ্বারা নির্মিত। অন্যরা বলেন, يَسْطُونَ অর্থাৎ, বাড়াবাড়ি করে। এটি السَّطْوَة থেকে উদ্ভূত। বলা হয় يَسْطُونَ অর্থাৎ, মজবুত করে ধরে। وَهُدُوا إِلَى الطَّيِّبِ অর্থাৎ, তাদের অন্তরে পবিত্র বাক্য ঢেলে দেয়া হয়েছে।

ইব্‌নে আব্বাস রা. বলেন, بِسَبَبٍ রজ্জু দ্বারা যা ঘরের ছাদের দিকে তুমি বিস্তৃত করবে।

উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ্ তা'আলার বাণী وَمَا أَرْسَلْنَا مِنْ قَبْلِكَ مِنْ رَسُولٍ وَلَا نَبِيٍّ إِلَّا إِذَا تَمَنَّى أَلْقَى الشَّيْطَانُ فِي أُمْنِيَّتِهِ فَيَنْسَخُ اللَّهُ مَا يُلْقِي الشَّيْطَانُ ثُمَّ يُحْكِمُ اللَّهُ آيَاتِهِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, (হে মুহাম্মদ! যারা শয়তানের প্ররোচনায় আপনার সাথে চিন্তায় বিতর্কে লিপ্ত হয় তা নতুন কিছু নয় বরং আমি আপনার পূর্বে এমন কোন রাসূল বা নবী পাঠাইনি যখনি তিনি (আল্লাহর কোন হুকুম) পাঠ করেন শয়তান তার পড়ায় সন্দেহ (তাদের অন্তরে) এবং বিভিন্ন প্রশ্নের উদ্রেক করে নবীদের সাথে বিতর্ক করে। যেমনটি অন্য আয়াতে ইরশাদ হয়েছে যে, ثُمَّ يُحْكِمُ اللَّهُ آيَاتِهِ - তারপর আল্লাহ তা'আলা শয়তান কর্তৃক বর্ধিত অংশকে ভালভাবে খণ্ডন করে দেন। যেমন সঠিক উত্তরের মাধ্যমে প্রশ্ন শেষ হয়ে যায়।) অতঃপর তিনি স্বীয় আয়াতকে (বিষয়বস্তুকে) খুব ভালভাবে দৃঢ় করেন। (যদিও আয়াত এমনিতে মজুবত তথাপি প্রশ্নের উত্তরদানের মাধ্যমে দৃঢ়তা বেশি প্রকাশ পাবে)।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ إِذَا تَمَنَّى أَلْقَى : আর হযরত ইবনে আব্বাস রা. আয়াতে কারীমার তাফসীর সম্পর্কে বলেন যে, الشَّيْطَانُ فِي أُمْنِيَّتِهِ إِذَا حَدَّثَ أَلْقَى الشَّيْطَانُ فِي حَدِيثِهِ فَيُبْطِلُ اللَّهُ مَا يُلْقِي الشَّيْطَانُ وَيُحْكِمُ آيَاتِهِ অর্থাৎ, যখন নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কথা বলেন অর্থাৎ, আয়াত তিলাওয়াত করেন তখন শয়তান তাঁর পাঠে নিজের পক্ষ থেকে কিছু মিশ্রিত করার চেষ্টা করে অতঃপর আল্লাহ তা'আলা বর্ধিত অংশ মিটিয়ে দেন এরপর স্বীয় আয়াতকে দৃঢ় ও মজুবত রাখেন।

وَيُقَالُ أُمْنِيَّتُهُ قِرَاءَتُهُ إِلَّا أَمَانِيَّ يَقْرَءُونَ وَلَا يَكْتُبُونَ : অর্থাৎ, তিনি বলেন, أُمْنِيَّتُهُ এর অর্থ হল قِرَاءَتُهُ তথা পড়া। আর ইমাম বুখারী র. এর স্বপক্ষে দলীল হিসাবে সূরা বাকারার আয়াত পেশ করেন। তাহল যে- وَمِنْهُمْ أُمِّيُّونَ لَا يَعْلَمُونَ الْكِتَابَ إِلَّا أَمَانِيَّ الاية তিনি বলেন, উক্ত আয়াতে إِلَّا أَمَانِيَّ এর অর্থ হল- يَقْرَءُونَ وَلَا يَكْتُبُونَ অর্থাৎ, " তারা পড়ে, তবে লিখে না।"

**গারানীকে উলা' নামক ভিত্তিহীন কাহিনী**

* সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরীনের মতে اماني শব্দের অর্থ হল স্থিরকৃত অমুলক কল্পনা, আশা।

* ইবনে আবী হাতেম এবং তাবারী প্রমুখ হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেন যে,

قال قرء رسول الله صَلَّى اللّهُ عَلَيْهِ وَسَلَّمَ بمكة النحم فلما بلغ افريتم اللات و العزي ومنات الثالثة الاخري القي الشيطان علي لسانه تلك الغرانيق العلي وان شفاعتهن لترتجي

সারকথা হল যে, একদা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মক্কায় সূরা নাজম পাঠ করেন। যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম اَفَرَاَيْتُمُ اللّٰتَ وَ الْعُزّي وَمَنَاتَ الثَّالِثَةَ الْاُخْري আয়াত পর্যন্ত পৌঁছলেন তখন শয়তান তাঁর যবান মুবারকের উপর تلك الغرانيق العلي وان شفاعتهن لترتجي রেখে দিলেন। ফলে উপস্থিত মুশরিকরা এটা শুনে অনেক খুশি হল এবং বলতে লাগল যে, আজ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের উপাস্যদের প্রশংসা করেছেন ইতিপূর্বে তো কখনো করেন নি। অতঃপর যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সেজদা করলেন তখন সকল মুশরিকও সেজদা করল।

আল্লামা আইনী র. ইমাম তাবারীর উল্লেখিত রেওয়ায়াতটি বর্ণনা করে বলেন-

وقال ابن العربي ذكر الطبري ذلك روايات كثيرة باطلة لا اصل لها وقال عياض هذا الحديث لم يخرجه احد من اهل الصحة ولارواة ثقة بسند سليم متصل من ضعف نقلته واضطراب رواياته وانقطاع اسناده الخ

মুহাদ্দিসীন ও মুহাক্কিক ওলামায়ে কেরাম এ সকল উপাখ্যান খুব কঠোরভাবে খণ্ডন করেছেন।

* উপরোল্লিখিত আয়াতের তাফসীরে আল্লামা শাব্বীর আহমদ উসমানী র. লিখেন যে, হযরত শাহ আব্দুল কাদির এবং শাহ ওয়ালিউল্লাহ মুহাদ্দিস দেহলভী র. বলেন, নবীদের নিকট প্রত্যেকটি হুকুম বা খবর আল্লাহর পক্ষ থেকে আসে। এতে বিন্দু মাত্র গড়বড় হতে পারে না। প্রত্যেকের অন্তরে রায় ও ইজতিহাদের যোগ্যতা রয়েছে। সেই ইজতিহাদ বা ধারণা কখনো সঠিক হয় আবার কখনো ভুল হয়, যেমন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একদা স্বপ্নে দেখলেন যে (নবীদের স্বপ্ন হল ওহী), তিনি মদীনা থেকে মক্কায় গিয়েছেন এবং উমরা পালন করেছেন। ধারণা করলেন, হয়তো তাই হবে। ফলে উমরার নিয়তে সফর শুরু করলেন। কিন্তু পথিমধ্যে ইহরাম ভঙ্গ করতে হয়েছে এবং আগামী বৎসর স্বপ্ন পূরণ হয়েছে। অতঃপর আল্লাহ তা'আলা বলে দিয়েছেন যে, যতটুকু হুকুম বা প্রতিশ্রুতি ছিল তাতে বিন্দুমাত্র বেশকম হবে না। হ্যাঁ যা নবীদের সত্ত্বাগত ধারণা বা ইজতিহাদ হয় তাতে বেশকম হতে পারে। সুতরাং নবীগণ মৌলিক ভবিষ্যত প্রচার করেন না, বরং উভয়টিকে পৃথক পৃথক ভাবে রাখেন। তবে এখানে القاء এর নিসবত শয়তানের দিকে এমনি হবে যেমনটি হয়েছে কুরআনে وَمَا اَنْسَانِيْهُ اِلَّا الشَّيْطَانُ আয়াতে। এখানে ভুলিয়ে দেয়ার সম্পর্ক শয়তানের দিকে করা হয়েছে।

অধমের (হযরত আল্লামার নিকট উত্তম এবং সহজ তাফসীর হল যার মূল সংক্ষিপ্তভাবে সালাফদের থেকে বর্ণিত রয়েছে। অর্থাৎ, تمني ক্রিয়াকে পাঠ, তেলাওয়াত বা বর্ণনা অর্থে এবং امنية শব্দটিকে পঠিত বা বর্ণিত অর্থে নেয়া হয় তাহলে অর্থ এমন হবে, প্রাচীনকালে এ প্রথা ছিল যে, যখন কোন নবী বা রাসূল কোন কথা বলতেন বা আল্লাহর আয়াত পড়ে শুনাতেন তখন শয়তান বর্ণিত একথা বা আয়াতে বিভিন্ন ধরনের সন্দেহের উদ্ভাবন করত অর্থাৎ, কোন বিষয়ে মানুষদের অন্তরে সংশয় সৃষ্টি করে দ্বিধাদন্দ্বে ফেলে দিত। যেমন – নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম حُرِّمَتْ عَلَيْكُمُ الْمَيْتَةُ পড়ে শুনিয়েছেন আর শয়তান সংশয় সৃষ্টি করে বলে, দেখুন- নিজে মৃত্যুবরণকারী হালাল আর আল্লাহ যেটাকে মারেন সেটা হারাম। অথবা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম اِنَّكُمْ وَمَا تَعْبُدُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ حَصَبُ جَهَنَّمَ এই আয়াত পড়ে শুনালেন, তখন শয়তান সন্দেহ সৃষ্টি করে বলে যে, وَمَا تَعْبُدُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ এর মধ্যে হযরত মাসীহ আ.,

উযাইর আ. এবং ফেরেশতাগণ অন্তর্ভুক্ত। অথবা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত মাসীহ আ. সম্পর্কে পড়লেন- وَكَلِمَتُهُ أَلْقَاهَا إِلَى مَرْيَمَ وَرُوحٌ مِنْهُ তখন শয়তান লোকজনকে বুঝাল যে, এর মাধ্যমে হযরত মাসীহ আ. এর সন্তানত্ব এবং প্রভূত্ব প্রমাণিত হয়। এ জাতীয় শয়তানী ইলকা - কুমন্ত্রনা বাতিল ও রদ করতে গিয়ে পয়গাম্বর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আল্লাহ তা'আলার সেসব আয়াত শুনাতেন যা একেবারে স্বচ্ছ ও দৃঢ়। এবং এরকম দৃঢ় মজবুত কথা বলতেন যার মাধ্যমে সন্দেহ সংশয় নিশ্চিতভাবে দূরিভূত হয়ে যায়। বিন্দু মাত্র কোন সংশয়ের অবকাশ থাকে না। (ফাওয়ায়েদে উসমানী : পারা : ১৭

**রাসূল ও নবীর মাঝে পার্থক্য**

উপরোক্ত আয়াতের শব্দের দ্বারা বুঝা যায় রাসূল এবং নবী দুটি ভিন্ন জিনিস, স্বতন্ত্র অর্থ বিশিষ্ট। কারণ আতফ বৈপরিত্যকে আবশ্যক করে। তাহলে এতদু'ভয়ের মাঝে পার্থক্য কি? এ ব্যাপারে বিভিন্ন মত রয়েছে। যথা–

* প্রসিদ্ধ মত হল যে, নবী ঐ মণীষীকে বলে, যাঁকে আল্লাহর পক্ষ থেকে জাতিকে সঠিক পথ প্রদর্শনের জন্য নবুওয়াত দান করা হয়েছে। এবং তার নিকট আল্লাহর পক্ষ থেকে ওহী আসে। চাই তাকে নতুন কোন কিতাব এবং শরীয়ত প্রদান করা হোক বা পূর্ববর্তী কোন কিতাব এবং শরীয়তের প্রচার প্রসারের জন্য আদিষ্ট হোক। প্রথমটির উদাহরণ : হযরত মূসা আ. এবং ঈসা আ. এবং শেষ নবী মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। আর দ্বিতীয়টির উদাহরণ : হযরত হারুন আ. যিনি হযরত মূসা আ. এর কিতাব তাওরাত এবং তার শরীয়তের তাবলীগ করতে আদিষ্ট ছিলেন।

* রাসূল বলা হয় ঐ ব্যক্তিকে, যাকে নতুন কিতাব এবং নতুন শরীয়ত প্রদান করা হয়েছে। তা থেকে একথা বুঝা গেল যে, প্রত্যেক রাসূল নবী কিন্তু প্রত্যক নবী রাসূল নয়। সুতরাং রাসূল হল খাস আর নবী ব্যাপক। উপরোক্ত পার্থক্য বা প্রকারটি মানুষের ক্ষেত্রে প্রযোজ্য। কারণ ফেরেশতা যিনি বার্তাবাহক তাকেও রাসূল বলা হয়। (মা'আরিফুল কুরআন)

وَقَالَ مُجَاهِدٌ مَشِيدٌ بِالْقَصَّةِ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وبئر معطلة و قصر مشيد এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবং অনেক বিরান কূপ এবং অনেক চুনা নির্মিত মজবুত অট্টালিকা। মুজাহিদ র. বলেন যে, مَشِيدٌ হল চুন দ্বারা মজবুতকৃত, প্লাস্টারকৃত।

وَقَالَ غَيْرُهُ يَسْطُونَ يَفْرُطُونَ مِنْ السَّطْوَةِ وَيُقَالُ يَسْطُونَ يَبْطِشُونَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَإِذَا تُتْلَى عَلَيْهِمْ آيَاتُنَا بَيِّنَاتٍ تَعْرِفُ فِي وُجُوهِ الَّذِينَ كَفَرُوا الْمُنْكَرَ يَكَادُونَ يَسْطُونَ بِالَّذِينَ يَتْلُونَ عَلَيْهِمْ آيَاتِنَا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "যখন তাদের সামনে স্পষ্ট আয়াতসমূহ পাঠ করা হয় তখন আপনি কাফেরদের চেহারায় অপছন্দ ভাব দেখতে পাবেন। (যেমন চেহারা ভাজ পড়া, ভ্রুকুঁচকানো) মনে হয় যেন, যারা আমার আয়াতসমূহ পাঠ করে তাদের আক্রমণ করে বসবে।"

মুজাহিদ ভিন্ন অন্যরা (আবু উবাইদ) বলেন যে, يَسْطُونَ এর অর্থ হল ,সীমালংঘন করবে। হামলা করবে। يَسْطُونَ শব্দটি السَّطْوَةَ থেকে নির্গত অর্থ হল আক্রমণ করা। কেউ বলেন যে, يَسْطُونَ এর অর্থ হল , কঠোরভাবে পাকড়াও করা।

وَهُدُوا إِلَى الطَّيِّبِ مِنَ الْقَوْلِ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَهُدُوا إِلَى الطَّيِّبِ أُلْهِمُوا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, কালিমা তায়্যিবার দিকে দিকনির্দেশনা দেয়া হয়েছে। তিনি বলেন, আয়াতের الطَّيِّبِ من القول এর দ্বারা উদ্দেশ্য হল কুরআন শরীফ। অর্থাৎ, কুরআনের দিকে ইলহাম করা হয়েছে।

হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে যে, كلمةطيبة দ্বারা উদ্দেশ্য হল لا اله الا الله

صِرَاطِ الْحَمِيدِ : الْإِسْلَامِ وَهُدُوا إِلَى صِرَاطِ الْحَمِيدِ দ্বারা উদ্দেশ্য হল ইসলাম।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ بِسَبَبٍ بِحَبْلٍ إِلَى سَقْفِ الْبَيْتِ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَلْيَمْدُدْ بِسَبَبٍ إِلَى السَّمَاءِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "সুতরাং যেন আসমান পর্যন্ত একটি মজবুত রশি বেঁধে নেয়।"

তিনি বলেন, আয়াতে بِسَبَبٍ এর তাফসীরে ইবনে আব্বাস রা. بِحَبْلٍ إِلَى سَقْفِ الْبَيْتِ এর দ্বারা করেছেন। অর্থাৎ, রশি বা ঘরের ছাদ পর্যন্ত বাধা।

ثَانِيَ عِطْفِهِ مُسْتَكْبِرٌ : ثَانِيَ عِطْفِهِ : অর্থ অহংকারী।

تَذْهَلُ تُشْغَلُ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَوْمَ تَرَوْنَهَا تَذْهَلُ كُلُّ مُرْضِعَةٍ عَمَّا أَرْضَعَتْ الاية এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, 'যেদিন তোমরা তা (কিয়ামতের কম্পন) প্রত্যক্ষ করবে সেদিন দুগ্ধদানকারী উটনী দুধ পান করাতে ভুলে যাবে (ভয়ানক অবস্থার কারণে)।" তিনি বলেন, আয়াতে تَذْهَلُ অর্থ ভুলে যাবে। تَذْهَلُ শব্দটি ذهول শব্দ থেকে নির্গত, অর্থ হল কোন কাজে এমনভাবে মগ্ন হওয়া যে, পেরেশানী এবং বিস্মৃতি সৃষ্টি হয়।

## بَاب وَتَرَى النَّاسَ سُكَارَى

**২৪৬৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : وَتَرَى النَّاسَ سُكَارَى "এবং মানুষকে দেখবে মাতাল।" অর্থাৎ, আর তোমরা লোকদেরকে দেখবে নেশাগ্রস্থ। এই আয়াতটি হাদীসে আসছে।

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنَا أَبُو صَالِحٍ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ قَالَ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ اللَّهُ عَزَّ وَجَلَّ يَوْمَ الْقِيَامَةِ يَا آدَمُ يَقُولُ لَبَّيْكَ رَبَّنَا وَسَعْدَيْكَ فَيُنَادَى بِصَوْتٍ إِنَّ اللَّهَ يَأْمُرُكَ أَنْ تُخْرِجَ مِنْ ذُرِّيَّتِكَ بَعْثًا إِلَى النَّارِ قَالَ يَا رَبِّ وَمَا بَعْثُ النَّارِ قَالَ مِنْ كُلِّ أَلْفٍ أُرَاهُ قَالَ تِسْعَ مِائَةٍ وَتِسْعَةً وَتِسْعِينَ فَحِينَئِذٍ تَضَعُ الْحَامِلُ حَمْلَهَا وَيَشِيبُ الْوَلِيدُ وَتَرَى النَّاسَ سُكَارَى وَمَا هُمْ بِسُكَارَى وَلَكِنَّ عَذَابَ اللَّهِ شَدِيدٌ فَشَقَّ ذَلِكَ عَلَى النَّاسِ حَتَّى تَغَيَّرَتْ وُجُوهُهُمْ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ يَأْجُوجَ وَمَأْجُوجَ تِسْعَ مِائَةٍ وَتِسْعَةً وَتِسْعِينَ وَمِنْكُمْ وَاحِدٌ ثُمَّ أَنْتُمْ فِي النَّاسِ كَالشَّعْرَةِ السَّوْدَاءِ فِي جَنْبِ الثَّوْرِ الْأَبْيَضِ أَوْ كَالشَّعْرَةِ الْبَيْضَاءِ فِي جَنْبِ الثَّوْرِ الْأَسْوَدِ وَإِنِّي لَأَرْجُو أَنْ تَكُونُوا رُبُعَ أَهْلِ الْجَنَّةِ فَكَبَّرْنَا ثُمَّ قَالَ ثُلُثَ أَهْلِ الْجَنَّةِ فَكَبَّرْنَا ثُمَّ قَالَ شَطْرَ أَهْلِ الْجَنَّةِ فَكَبَّرْنَا قَالَ أَبُو أُسَامَةَ عَنْ الْأَعْمَشِ تَرَى النَّاسَ سُكَارَى وَمَا هُمْ بِسُكَارَى وَقَالَ مِنْ كُلِّ أَلْفٍ تِسْعَ مِائَةٍ وَتِسْعَةً وَتِسْعِينَ وَقَالَ جَرِيرٌ وَعِيسَى بْنُ يُونُسَ وَأَبُو مُعَاوِيَةَ سَكْرَى وَمَا هُمْ بِسَكْرَى

২৬৫. উমর ইব্‌নে হাফ্‌স র......... আবু সাঈদ খুদরী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন; কিয়ামতের দিন আল্লাহ্ তা'আলা (হযরত আদম আ. কে) বলবেন, হে আদম! তিনি বলবেন, হে রব! আমার সৌভাগ্য, আমি হাজির। (আপনার নির্দেশ পালনে প্রস্তুত।) তারপর পরওয়ারদিগার তাকে উচ্চস্বরে ডেকে বলবেন (অথবা ফেরেশতা আল্লাহ তা'আলার পক্ষ থেকে ঘোষণা দিবে) নিশ্চয়ই আল্লাহ্ তা'আলা তোমাকে নির্দেশ দিয়েছেন যে, তোমার বংশধর থেকে জাহান্নামী দলকে বের করে নিয়ে আস। (স্বীয় সন্তানদের মধ্য থেকে জাহান্নামের উপযোগী লোকদের বের কর) আদম ( আ.) বলবে, হে রব! জাহান্নামী দলের পরিমাণ কি? বলবেন, প্রতি হাজার থেকে (রাবী বলেন,) আমার ধারণা যে, বললেন, নয়শত নিরানব্বই। (যেন হাজারে একজন জান্নাতী হবে) এ সময় গর্ভবতী মহিলা গর্ভপাত করবে, (চিন্তায়) শিশুরা (অর্থাৎ, যারা শৈশবে মৃত্যুলাভ করেছে) বৃদ্ধ হয়ে যাবে এবং তুমি মানুষকে দেখবে মাতাল; অথচ তারা নেশাগ্রস্ত নয়। বস্তুত : আল্লাহর শাস্তি কঠিন। (অর্থাৎ, শুধু ভয়-ভীতির কারণে এরূপ অবস্থা হবে। পরে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ আয়াতটি তিলাওয়াত করলেন) : এ কথা লোকদের কাছে ভয়ানক মনে হল, এমনকি (ভয়ে) তাদের চেহারা বিবর্ণ হয়ে গেল। (তাদের সান্ত্বনার জন্য বললেন, তোমরা এত ভয় করছ কেন?) এরপর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, প্রতি হাজারে নয়শত নিরানব্বই জন তো ইয়াজুজ-মাজূজ (ও তাদের ন্যায় অন্যান্য কাফের-মুশরিক) থেকে নেয়া হবে (যাদের জাহান্নামে নিক্ষেপ করা হবে)

এবং তোমাদের (অর্থাৎ, নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর উম্মতের মুমিনগণ) মানবকুলের মধ্য থেকে একজন (প্রতি হাজারে একজন হবে তোমাদের,যাদের জান্নাতে নিয়ে যাওয়া হবে)। তোমাদের তুলনা (হবে জাহান্নামীদের সাথে) যেমন, সাদা বলদের পার্শ্বে কালো পশম, অথবা বলেছেন,কালো বলদের পার্শ্বে সাদা পশম। এরপর বললেন, আমি আশা করি, জান্নাতীদের মধ্যে তোমরাই হবে এক-চতুর্থাংশ (অবশিষ্ট তিন অংশে অবশিষ্ট সব উম্মত হবে।)। (রাবী বলেন,) আমরা সবাই খুশীতে বলে উঠলাম, 'আল্লাহু আকবর'। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা হবে জান্নাতবাসীদের এবং তৃতীয়াংশ। আমরা বলে উঠলাম, "আল্লাহু আকবর'। তারপর তিনি বললেন, তোমরা হবে জান্নাতবাসীদের অর্ধেক। আমরা বলে উঠলাম, 'আল্লাহু আকবর'।

আমাশ থেকে আবু উসামার (আমাশ সালিহ থেকে, তিনি আবু সাঈদ খুদরী থেকে) বর্ণনায় রয়েছে : تَـرَى النَّـاسَ سُكَارَى وَمَـا هُـمْ بِـسُكَارَى (প্রসিদ্ধ কিরাআতের ন্যায়) এবং তিনি (সন্দেহতীতভাবে) বলেন, প্রতি হাজারে নয়শত নিরানব্বই জন। (আমাশ থেকে তাঁর সনদে) জারীর, ঈসা ইব্‌নে ইউনুস ও আবু মূআবিয়ার বর্ণনায় سَكْرَى وَمَا هُـمْ بِـسَكْرَى রয়েছে। (তাঁদের কিরাআত হাফস ইবনে গিয়াসের কিরাআতের অনুকূল) অর্থাৎ, একবচন। এটাই হামযা ও কিসাঈর কিরাআত।– কাসতাল্লানী।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আর হাদীসটি কিতাবুল আম্বিয়ায় এসেছে। ৪৭২ পৃষ্ঠায়, আর এখানে তাফসীরে ৬৯৩ – ৬৯৪ পৃষ্ঠায়।

**একটি প্রশ্নোত্তর :** প্রশ্নটি হল যে, উপরোক্ত تَرَى النَّاسَ سُكَارَى وَمَـا هُـمْ بِـسُكَارَى আয়াতের দ্বারা বুঝা যায় যে, কিয়ামতের দিনের ভীতিকর পরিস্থিতির প্রভাব সকলের উপর পড়বে এবং এত প্রখর হবে যে সবাইকে চেতন মনে হবে। অথচ সূরা আম্বিয়ায় আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন... لَا يَحْزُنُهُمُ الْفَزَعُ الْأَكْبَرُ অর্থাৎ, তাদেরকে কেয়ামতের দিনের ভীতকর অবস্থা সন্ত্রস্থ করবে না।

**উত্তর :** ১.কিছুসংখ্যক আল্লাহর পুণ্যবান বান্দা এই ভয়ের অন্তর্ভুক্ত হবে না। অতএব কোন প্রশ্ন নেই।

২. এই ভয়ানক পরিস্থিতি ব্যাপক আকারে সবাইকে গ্রাস করবে তবে নেককার বান্দার জন্য এর সময় সংকীর্ণ হবে। এজন্য তা না হওয়ার মতই। বিস্তারিত কিতাবুর রিকাকে আসবে।

## بَاب وَمِنَ النَّاسِ مَنْ يَعْبُدُ اللَّهَ عَلَى حَرْف فَإِنْ أَصَابَهُ خَيْرٌ اطْمَأَنَّ بِه وَإِنْ أَصَابَتْهُ فِتْنَةٌ انْقَلَبَ عَلَى وَجْهِه خَسِرَ الدُّنْيَا وَالْآخِرَةَ إِلَى قَوْلِه ذَلِكَ هُوَ الضَّلَالُ الْبَعِيدُ أَتْرَفْنَاهُمْ وَسَّعْنَاهُمْ

**২৪৬৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "মানুষের মধ্যে কেউ কেউ আল্লাহর ইবাদত করে দ্বিধার সাথে। যখন তার কল্যাণ হয় তখন তার চিত্ত প্রশান্ত হয় এবং যখন কোন বিপর্যয় ঘটে তখন সে তার পূর্বাবস্থায় ফিরে যায়। সে ক্ষতিগ্রস্ত হয় দুনিয়াতে ও আখিরাতে ......... - ذَلِكَ هُوَ الضَّلَالُ الْبَعِيدُ এ হল চরম বিভ্রান্তি.." বাক্য পর্যন্ত। أَتْرَفْنَاهُمْ অর্থ আমি তাদের প্রশস্ততা দান করলাম। حَرْف অর্থ দ্বিধা।

অর্থাৎ, কিছুসংখ্যক মানুষ আল্লাহ তা'আলার ইবাদত এমনভাবে করে যেমন কেউ কোন জিনিসের কিনারায়। তারপর যদি কারো কোন উপকার পৌঁছে তখন সে শান্ত থাকে। আর যদি কোন বিপদ আপতিত হয় তাহলে পূর্বাবস্থায় তথা কুফরির দিকে নিয়ে যায়। তাহলে সে দুনিয়া আখেরাত উভয়েই ক্ষতিগ্রস্ত হল।

(ইহকালীন ক্ষতি হল দুনিয়াবী পরীক্ষা বিপদ -আপদের কারণে হয়ে থাকে। তা স্পষ্ট। আর পরকালীন ক্ষতি হল, ইসলাম ও আল্লাহ কে হারানো।) আল্লাহ ছেড়ে এমন জিনিসের ইবাদত করতে লাগল যা, তার উপকারও করতে পারে না, আবার ক্ষতিসাধনও করতে পারে না। মোটকথা সর্বশক্তিমান আল্লাহকে ছেড়ে শক্তিহীন জড়পদার্থ গ্রহণ করা ক্ষতি বৈ আর কিছুই নয়) এটা স্পষ্ট ভ্রষ্টতা। হাদীস দ্বারা আরো বেশি স্পষ্ট হবে।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ الْحَارِثِ حَدَّثَنَا يَحْيَى بْنُ أَبِي بُكَيْرٍ حَدَّثَنَا إِسْرَائِيلُ عَنْ أَبِي حَصِينٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ وَمِنْ النَّاسِ مَنْ يَعْبُدُ اللَّهَ عَلَى حَرْفٍ قَالَ كَانَ الرَّجُلُ يَقْدَمُ الْمَدِينَةَ فَإِنْ وَلَدَتْ امْرَأَتُهُ غُلَامًا وَنُتِجَتْ خَيْلُهُ قَالَ هَذَا دِينٌ صَالِحٌ وَإِنْ لَمْ تَلِدْ امْرَأَتُهُ وَلَمْ تُنْتَجْ خَيْلُهُ قَالَ هَذَا دِينُ سُوءٍ

২৬৬. ইবরাহীম ইব্‌নে হারিস র......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি وَمِنْ النَّاسِ مَنْ يَعْبُدُ اللَّهَ عَلَى حَرْفٍ সম্পর্কে বলেন, কোন ব্যক্তি মদীনায় আসার পর (স্বীয় ইসলাম গ্রহণের কথা প্রকাশ করত) যদি তার স্ত্রী পুত্র-সন্তান প্রসব করত এবং তার ঘোড়া বাচ্চা দিত, তখন এ দীন (ইসলাম) ভাল। আর যদি তার স্ত্রীর গর্ভে পুত্র সন্তান না হত এবং তার ঘোড়াও বাচ্চা না দিত, তখন বলত, এ ধর্ম খারাপ (অশুভ)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**শানে নুযুল :** হাদীসের সারকথা হল এই যে, যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হিজরত করে মদীনায় অবস্থান করতে লাগলেন তখন কিছুসংখ্যক এমন লোকও এসে মুসলমান হতে লাগল যাদের অন্তরে ইসলাম দৃঢ় হয় নি। যদি ইসলাম গ্রহণের পর সন্তান সন্ততি এবং ধন সম্পদে উন্নতি সাধিত হত তাহলে বলত, এই ধর্ম ভাল। আর যদি এর বিপরীত হত তাহলে বলে যে এই ধর্ম ভাল নয়। এসকল লোকদের সম্পর্কে উল্লেখিত আয়াত নাযিল হয়েছে যে,তারা ঈমানের একদম কিনারায় দাঁড়ানো। যদি তাদের ঈমানে ইহকালীন কল্যাণ সাধিত হয় তখন ইসলামে দৃঢ় থাকে আর যদি পরীক্ষামূলক কোন বিপদে পতিত হয় তখন দীন ইসলাম থেকে বের হয়ে যায়।

## بَاب هَذَانِ خَصْمَانِ اخْتَصَمُوا فِي رَبِّهِمْ

**২৪৭০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : هَذَانِ خَصْمَانِ اخْتَصَمُوا فِي رَبِّهِمْ "এর দু'টি বিবদমান পক্ষ, তারা তাদের প্রতিপালকের ব্যাপারে বিতর্ক করেছে।" অর্থাৎ, এই হল দুটি দল যারা স্বীয় রব সম্পর্কে ঝগড়া করে।

**حَدَّثَنَا** حَجَّاجُ بْنُ مِنْهَالٍ حَدَّثَنَا هُشَيْمٌ أَخْبَرَنَا أَبُو هَاشِمٍ عَنْ أَبِي مِجْلَزٍ عَنْ قَيْسِ بْنِ عُبَادٍ عَنْ أَبِي ذَرٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّهُ كَانَ يُقْسِمُ قَسَمًا إِنَّ هَذِهِ الْآيَةَ هَذَانِ خَصْمَانِ اخْتَصَمُوا فِي رَبِّهِمْ نَزَلَتْ فِي حَمْزَةَ وَصَاحِبَيْهِ وَعُتْبَةَ وَصَاحِبَيْهِ يَوْمَ بَرَزُوا فِي يَوْمِ بَدْرٍ رَوَاهُ سُفْيَانُ عَنْ أَبِي هَاشِمٍ وَقَالَ عُثْمَانُ عَنْ جَرِيرٍ عَنْ مَنْصُورٍ عَنْ أَبِي هَاشِمٍ عَنْ أَبِي مِجْلَزٍ قَوْلَهُ

২৬৭. হাজ্জাজ ইব্‌নে মিনহাল র.......... আবু যর রা. সূত্রে বর্ণিত, তিনি এ আয়াত সম্পর্কে কসম খেয়ে বলেন, এ আয়াত هَذَانِ خَصْمَانِ اخْتَصَمُوا فِي رَبِّهِمْ (এরা দু'টি বিবদমান পক্ষ। তারা তাদের প্রতিপালকের ব্যাপারে বিতর্ক করে)। হামযা এবং তার দু'সঙ্গী এবং উতবা ও তার দু'সঙ্গীর ব্যাপারে, (হযরত আলী ও উবায়দা রা. মুসলমানদের পক্ষ থেকে, আর মুশরিকদের পক্ষ থেকে শায়বা ও ওয়ালীদ ইবনে উতবা) নাযিল হয়েছে, যেদিন তারা বদরের যুদ্ধে প্রতিপক্ষের সঙ্গে মুকাবিলা করেছিল্ সুফিয়ান আবু হাশিম সূত্রে এবং উসমান ........ এ বক্তব্যটি আবু মিজলাযের উক্তি হিসাবে বর্ণনা করেন।

(উদ্দেশ্য হল, সাওরী ও হুশাইম এটাকে আবু যর পর্যন্ত পৌঁছিয়েছেন। বস্তুতঃ তাঁরা দুজনই নির্ভরযোগ্য ও হাফিজ। এর পরিপন্থী ইমাম বুখারী র.-এর উস্তাদ উসমান ইবনে আবু শায়বা আবু মিজলাযের উক্তি মওকুফ আকারে বর্ণনা করেছেন।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি পূর্বে মাগাযীর ৫৬৫ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** حَجَّاجُ بْنُ مِنْهَالٍ حَدَّثَنَا مُعْتَمِرُ بْنُ سُلَيْمَانَ قَالَ سَمِعْتُ أَبِي قَالَ حَدَّثَنَا أَبُو مِجْلَزٍ عَنْ قَيْسِ بْنِ عُبَادٍ عَنْ عَلِيِّ بْنِ أَبِي طَالِبٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ أَنَا أَوَّلُ مَنْ يَجْثُو بَيْنَ يَدَيْ الرَّحْمَنِ لِلْخُصُومَةِ يَوْمَ الْقِيَامَةِ قَالَ قَيْسٌ وَفِيهِمْ نَزَلَتْ هَذَانِ خَصْمَانِ اخْتَصَمُوا فِي رَبِّهِمْ قَالَ هُمْ الَّذِينَ بَارَزُوا يَوْمَ بَدْرٍ عَلِيٌّ وَحَمْزَةُ وَعُبَيْدَةُ وَشَيْبَةُ بْنُ رَبِيعَةَ وَعُتْبَةُ بْنُ رَبِيعَةَ وَالْوَلِيدُ بْنُ عُتْبَةَ

২৬৮. হাজ্জাজ ইব্‌নে মিনহাল র......... আলী ইব্‌নে আবু তালিব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমিই সর্বপ্রথম কিয়ামতেন দিন আল্লাহর সামনে নতজানু হয়ে নালিশ নিয়ে দাঁড়াব। (অর্থাৎ, সর্বপ্রথম দু হাটু গেড়ে বসে স্বীয় মুকাদ্দমা পেশ করব) কায়েস বলেন, এ ব্যাপারেই هَذَانِ خَصْمَانِ اخْتَصَمُوا فِي رَبِّهِمْ আয়াতটি অবতীর্ণ হয়েছে। তিনি বলেন, এরাই বদরের যুদ্ধে সর্বপ্রথম প্রতিপক্ষের সাথে সম্মুখ যুদ্ধে অবতীর্ণ হয়েছিল। অর্থাৎ, আলী, হামযা ও উবায়দা, শায়বা (মুসলিমদের পক্ষ থেকে) ইব্‌নে উবাই, ইবনে রাবীয়া এবং ওয়ালীদ ইব্‌নে উতবা (কাফেরদের পক্ষ থেকে)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আর হাদীসটি মাগাযী পৃ. ৫৬৫, আর এখানে তাফসীরে ৬৯৪ পৃষ্ঠায় এসেছে।

অধিক ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী দেখুন।

**বুখারী ৬৯৪**

## سُورَةُ الْمُؤْمِنِينَ

## সূরা মু'মিনীন

আয়াত ১১৮, রুকূ ৬, মক্কী

দ্বিতীয় আরেকটি কপিতে আছে سُورَةُ الْمُؤْمِنُونَ যা টীকায়ও বিদ্যমান।

قَالَ ابْنُ عُيَيْنَةَ سَبْعَ طَرَائِقَ سَبْعَ سَمَوَاتٍ لَهَا سَابِقُونَ سَبَقَتْ لَهُمْ السَّعَادَةُ قُلُوبُهُمْ وَجِلَةٌ خَائِفِينَ قَالَ ابْنُ عَبَّاسٍ هَيْهَاتَ هَيْهَاتَ بَعِيدٌ بَعِيدٌ فَاسْأَلْ الْعَادِّينَ الْمَلَائِكَةَ لَنَاكِبُونَ لَعَادِلُونَ كَالِحُونَ عَابِسُونَ وَقَالَ غَيْرُهُ مِنْ سُلَالَةٍ الْوَلَدُ وَالنُّطْفَةُ السُّلَالَةُ وَالْجِنَّةُ وَالْجُنُونُ وَاحِدٌ وَالْغُثَاءُ الزَّبَدُ وَمَا ارْتَفَعَ عَنْ الْمَاءِ وَمَا لَا يُنْتَفَعُ بِهِ يَجْأَرُونَ يَرْفَعُونَ أَصْوَاتَهُمْ كَمَا تَجْأَرُ الْبَقَرَةُ عَلَى أَعْقَابِكُمْ رَجَعَ عَلَى عَقِبَيْهِ سَامِرًا مِنْ السَّمَرِ وَالْجَمِيعُ السُّمَّارُ وَالسَّامِرُ هَا هُنَا فِي مَوْضِعِ الْجَمْعِ تُسْحَرُونَ تَعْمَوْنَ مِنْ السِّحْرِ

ইবনে উয়াইনা বলেন, سَبْعَ طَرَائِقَ এর অর্থ সপ্তাকাশ سَابِقُونَ সৌভাগ্য তাদের উপর অগ্রগামী। قُلُوبُهُمْ وَجِلَةٌ তাদের অন্তর সব সময় ভীত ও সন্ত্রস্ত। ইবনে আব্বাস রা. বলেন, هَيْهَاتَ هَيْهَاتَ বহুদূর, বহুদূর। فَاسْأَلْ الْعَادِّينَ অতএব ফেরেশতাদের জিজ্ঞেস কর। كَالِحُونَ তারা বীভৎস চেহারার। مِنْ سُلَالَةٍ সন্তান। النُّطْفَةُ বীর্য)। الْجِنَّةُ وَالْجُنُونُ) এ দুটি একই অর্থে ব্যবহৃত (উন্মাদনা)। الْغُثَاءُ অর্থ, ফেনা, যা পানির উপরে ভাসে এবং তা কোন উপকারে আসে না। يَجْأَرُونَ তারা চিৎকার করবে যেমন গাভী চিৎকার করে। عَلَى أَعْقَابِكُمْ : সে পিছন দিকে ফিরে গেল। سَامِرًا রাতের গল্পগুজবে লিপ্ত। السَّمَرِ থেকে। রাতের গল্পগুজবে লিপ্ত হওয়া। বহুবচন السُّمَّارُ। السَّامِرُ শব্দটি এখানে বহুবচনের ক্ষেত্রে ব্যবহৃত। تُسْحَرُونَ তোমাদেরকে যাদুগ্রস্ত করা হচ্ছে। শব্দটি السِّحْرِ থেকে নিষ্পন্ন।

قَالَ ابْنُ عُيَيْنَةَ سَبْعَ طَرَائِقَ سَبْعَ سَمَوَاتٍ : উপরোক্ত শব্দদ্বয় দ্বারা وَلَقَدْ خَلَقْنَا فَوْقَكُمْ سَبْعَ طَرَائِقَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর অবশ্যই আমি তোমাদের উপর সাত আসমান নির্মাণ করেছি। (যাতে ফেরেশতাদের চলাফেরার রাস্তা রয়েছে)। হযরত সুফিয়ান ইবনে উয়াইনা র. বলেন যে, سَبْعَ طَرَائِقَ এর দ্বারা সাত আকাশ উদ্দেশ্য।

أُولَئِكَ يُسَارِعُونَ فِي الْخَيْرَاتِ وَهُمْ لَهَا سَابِقُونَ لَهَا سَابِقُونَ سَبَقَتْ لَهُمُ السَّعَادَةُ উপরোক্ত বাক্য দ্বারা আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, ঐ সকল লোক কল্যাণমূলক কাজে দ্রুত ধাবিত হয় এবং তাতে প্রতিযোগিতায় লিপ্ত হয়।

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, আয়াতে কারীমায় لَهَا سَابِقُونَ এর অর্থ হল ভাগ্য তাদের দিকে অগ্রসর হয়েছে। (তাদের ভাগ্যে কল্যাণ লিখে দেয়া হয়েছে, ফলে তারা কল্যাণের দিকে অগ্রগামী হয়।

وَالَّذِينَ يُؤْتُونَ مَا آتَوْا وَقُلُوبُهُمْ وَجِلَةٌ أَنَّهُمْ إِلَى رَبِّهِمْ رَاجِعُونَ: قُلُوبُهُمْ وَجِلَةٌ خَائِفِينَ উপরোক্ত বাক্য দ্বারা আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবার যারা তাদেরকে যা দেয়া হয়েছে তা থেকে (আল্লাহর রাস্তায়) ব্যয় করে। আল্লাহর রাস্তায় দান - খরচ করা সত্ত্বেও তাদের অন্তরসমূহ থাকে ভীত সন্তস্ত্র যে, স্বীয় পালনকর্তার দিকে প্রত্যাবর্তন করতে হবে।

তিনি বলেন, আয়াতে وَجِلَةٌ শব্দের অর্থ হল, ভীতসন্ত্রস্ত।

**ব্যাখ্যা :** হযরত আয়েশা রা. বলেন, আমি উল্লেখিত আয়াতের উদ্দেশ্য সম্পর্কে রাসূল আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে জিজ্ঞেস করেছিলাম, যারা এ কাজ করে ভয় করে, তারা কি ঐ সকল লোক যারা ব্যভিচার করে বা চুরি করে এবং আল্লাহকেও ভয় করে? তখন রাসলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, না, বরং ঐ সকল লোক উদ্দেশ্য, যারা নামায, রোযা, করে এবং সদকা দেয় অতঃপর তাদের অন্তরে এ ভয় হয় যে, হয়তো আমার দুর্বলতার দরুণ আমার সকল আমল কবুল হচ্ছে না। তারাই কল্যাণমূলক কাজে প্রতিযোগিতা করে, দ্রুত ধাবিত হয়। (তিরমিযী ও ইবনে মাজাহ্ রেওয়ায়াত করেছেন।)

هَيْهَاتَ هَيْهَاتَ لِمَا تُوعَدُونَ : قَالَ ابْنُ عَبَّاسٍ هَيْهَاتَ هَيْهَاتَ بَعِيدٌ بَعِيدٌ উপরোক্ত শব্দ দ্বারা আয়াতের দিকে ইংগিত করা হয়েছে। অর্থাৎ, "যার প্রতিশ্রুতি তোমাদেরকে দেয়া হয়েছে তা সুদূর পরাহত।" হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, আয়াতে هَيْهَاتَ শব্দের অর্থ হল দূরবর্তী।

قَالُوا لَبِثْنَا يَوْمًا أَوْ بَعْضَ يَوْمٍ فَاسْأَلِ الْعَادِّينَ : فَاسْأَلْ الْعَادِّينَ الْمَلَائِكَةَ উপরোক্ত বাক্য দ্বারা আয়াতের এর প্রতি ইংগিত করা হয়েছে। অর্থাৎ, "তারা (উত্তরে) বলবে একদিন বা একদিনের চেয়েও কম অবস্থান করেছি। সত্য কথা হল এটা আমাদের স্মরন নেই। সুতরাং গণনাকারী ফেরেশতাদেরকে জিজ্ঞেস করে নাও (যারা আমলসমূহের হিসাব রাখে)।"

তিনি বলেন, আয়াতে, فَاسْأَلْ الْعَادِّينَ এর অর্থ হল গণনাকারী (যারা আমল গননা করে) ফেরেশতাদের থেকে জিজ্ঞেস করে নাও।

**ব্যাখ্যা :** عد : শব্দটি মাসদার। অর্থ গণনা করা। তার ইসমে ফায়েলের সীগা হল عاد। এর বহুবচন হল عـــادون। নসবের অবস্থায় থাকাকালীন عــادين। যা মূলত عــاددين ছিল। একই রকম দুটি হরফ দাল একত্রিত হওয়ার কারণে একটিকে অপরটির মধ্যে ইদগাম করা হয়েছে তথা মিলিয়ে দেয়া হয়েছে। ফলে عادين হয়েছে।

الَّذِينَ لَا يُؤْمِنُونَ بِالْآخِرَةِ عَنِ الصِّرَاطِ لَنَاكِبُونَ : لَنَاكِبُونَ لَعَادِلُونَ উপরোক্ত শব্দ দ্বারা আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর নিশ্চয় যারা পরকালের উপর ঈমান রাখে না, তারা সঠিক পথ থেকে সরে যায়। তিনি বলেন, আয়াতে لَنَاكِبُونَ এর অর্থ হল প্রত্যাবর্তরকারী, সত্যবিমুখ।

تَلْفَحُ وُجُوهَهُمُ النَّارُ وَهُمْ فِيهَا كَالِحُونَ : كَالِحُونَ عَابِسُونَ উপরোক্ত শব্দ দ্বারা আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, জাহান্নামের আগুন তাদের মুখমণ্ডল জ্বলসে দিবে আর তারা জাহান্নামে পুড়ে বীভৎস হয়ে যাবে।

তিনি বলেন, আয়াতে كَالِحُونَ অর্থ হল বিকৃত, বীভৎস।

وَلَقَدْ خَلَقْنَا الْإِنْسَانَ مِنْ سُلَالَةٍ مِنْ طِينٍ : وَقَالَ غَيْرُهُ مِنْ سُلَالَةٍ الْوَلَدُ وَالنُّطْفَةُ السُّلَالَةُ উপরোক্ত শব্দ দ্বারা আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আমি মানুষকে মাটির নির্যাস (অর্থাৎ, খাদ্য) থেকে সৃষ্টি করেছি। তথা প্রথমে মাটি থেকে, অতঃপর মাটিতে উদ্ভিদ জন্মায় এবং তা থেকে খাদ্য গ্রহণ করে) হযরত আবু উবায়দা বলেন, যে سُلَالَةٍ দ্বারা উদ্দেশ্য হল সন্তান। আর সুলালা হল বীর্য।

**ব্যাখ্যা :** مِنْ سُلَالَةِ الْوَلَدُ : এখানে الْوَلَدُ হল মুবতাদা, আর مِنْ سُلَالَةِ হল খবর, অর্থাৎ, سُلَالَةِ এর অর্থ হল সারনির্যাস। এটা سـل শব্দ থেকে নির্গত। অর্থ হল কোন জিনিস কে কোন জিনিস থেকে নিংড়ানো। আয়াতের উদ্দেশ্য হল, আমি মানুষকে মাটির নির্যাস থেকে সৃষ্টি করেছি। আর النُّطْفَةُ হল السُّلَالَةُ অর্থাৎ, মাটির নির্যাস যা উদ্ভিদের মাধ্যমে অর্জিত হয়।

وَالْجِنَّةُ وَالْجُنُونُ وَاحِدٌ : উপরোক্ত শব্দ দ্বারা أَمْ يَقُولُونَ بِـهِ جِنَّـةٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অথবা তারা বলে, তুমি পাগল। (নাউযুবিল্লাহ)

তিনি বলেন, الْجِنَّةُ এবং الْجُنُونُ উভয়টি সমর্থবোধক।

وَالْغُثَاءُ الزَّبَدُ وَمَا ارْتَفَعَ عَنِ الْمَاءِ وَمَا لَا يُنْتَفَعُ بِهِ : উপরোক্ত শব্দ দ্বারা فَجَعَلْنَاهُمْ غُثَاءً فَبُعْدًا لِلْقَوْمِ الظَّـالِمِينَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অতঃপর আমি তাদেরকে খরকুটোর ন্যায় করে দিলাম। সুতরাং কাফের সম্প্রদায়ের জন্য আল্লাহর রহমত থেকে দূরত্ব। (আল্লাহর ধরা কাফের সম্প্রদায়ের জন্য) তিনি বলেন, الْغُثَـاءُ অর্থ ফেনা যা পানির উপর ভাসমান। যা দ্বারা কোন উপকার লাভ হয় না।

# سُورَةُ النُّورِ

# সূরা নূর

আয়াত ৬৪, রুকূ ৯, মাদানী

سُورَةُ النُّورِ مِنْ خِلَالِهِ مِنْ بَيْنِ أَضْعَافِ السَّحَابِ سَنَا بَرْقِهِ وَهُوَ الضِّيَاءُ مُذْعِنِينَ يُقَالُ لِلْمُسْتَخْذِي مُذْعِنٌ أَشْتَاتًا وَشَتَّى وَشَتَاتٌ وَشَتٌّ وَاحِدٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ سُورَةٌ أَنْزَلْنَاهَا بَيَّنَّاهَا وَقَالَ غَيْرُهُ سُمِّيَ الْقُرْآنُ لِجَمَاعَةِ السُّوَرِ وَسُمِّيَتِ السُّورَةُ لِأَنَّهَا مَقْطُوعَةٌ مِنَ الْأُخْرَى فَلَمَّا قُرِنَ بَعْضُهَا إِلَى بَعْضٍ سُمِّيَ قُرْآنًا وَقَالَ سَعْدُ بْنُ عِيَاضٍ الثُّمَالِيُّ الْمِشْكَاةُ الْكُوَّةُ بِلِسَانِ الْحَبَشَةِ وَقَوْلُهُ تَعَالَى إِنَّ عَلَيْنَا جَمْعَهُ وَقُرْآنَهُ تَأْلِيفَ بَعْضِهِ إِلَى بَعْضٍ فَإِذَا قَرَأْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَهُ فَإِذَا جَمَعْنَاهُ وَأَلَّفْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَهُ أَيْ مَا جُمِعَ فِيهِ فَاعْمَلْ بِمَا أَمَرَكَ وَانْتَهِ عَمَّا نَهَاكَ اللَّهُ وَيُقَالُ لَيْسَ لِشِعْرِهِ قُرْآنٌ أَيْ تَأْلِيفٌ وَسُمِّيَ الْفُرْقَانَ لِأَنَّهُ يُفَرِّقُ بَيْنَ الْحَقِّ وَالْبَاطِلِ وَيُقَالُ لِلْمَرْأَةِ مَا قَرَأَتْ بِسَلًا قَطُّ أَيْ لَمْ تَجْمَعْ فِي بَطْنِهَا وَلَدًا وَيُقَالُ فِي فَرَّضْنَاهَا أَنْزَلْنَا فِيهَا فَرَائِضَ مُخْتَلِفَةً وَمَنْ قَرَأَ فَرَضْنَاهَا يَقُولُ فَرَضْنَا عَلَيْكُمْ وَعَلَى مَنْ بَعْدَكُمْ وَقَالَ مُجَاهِدٌ أَوِ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا لَمْ يَدْرُوا لِمَا بِهِمْ مِنَ الصِّغَرِ وَقَالَ الشَّعْبِيُّ أُولِي الْإِرْبَةِ مَنْ لَيْسَ لَهُ أَرَبٌ وَقَالَ طَاوُسٌ هُوَ الْأَحْمَقُ الَّذِي لَا حَاجَةَ لَهُ فِي النِّسَاءِ وَقَالَ مُجَاهِدٌ لَا يُهِمُّهُ إِلَّا بَطْنُهُ وَلَا يَخَافُ عَلَى النِّسَاءِ

مِنْ خِلَالِهِ মেঘমালার মাঝ থেকে। سَنَا بَرْقِهِ বিদ্যুতের আলো। مُذْعِنِينَ বিনীত। اذعان বিনীত হওয়া। বিনয়ী ব্যক্তিকে مُسْتَخْذِي ও বলা হয়। أَشْتَاتًا وَشَتَّى وَشَتَاتٌ وَشَـتٌّ দলে দলে। সবগুলো একই অর্থে ব্যবহৃত হয়। আবদুল্লাহ্ ইব্‌নে আব্বাস রা. বলেন, سُـورَةٌ أَنْزَلْنَاهَـا-(এমন একটি সূরা) যার বর্ণনা ও ব্যাখ্যা আমি প্রদান করেছি। অন্য সূত্রে বর্ণিত, সূরার সমষ্টিকে কুরআন নাম দেয়া হয়েছে। সূরার নামকরণ করা হয়েছে একটি অপরটি থেকে বিচ্ছিন্ন বলে। তারপর যখন পরস্পরকে মিলানো হয়, তখন তাকে 'কুরআন' বলা হয়।। সা'দ ইব্‌নে আয়ায সুমালী বলেন, الْمِـشْكَاةُ হাবশী ভাষায় 'তাক' (দীপাধার)। আল্লাহ্ তা'আলার বাণী : إِنَّ عَلَيْنَـا جَمْعَـهُ وَقُرْآنَـهُ এর এক অংশকে অন্য অংশের সাথে সংযোজিত করা। فَإِذَا قَرَأْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَـهُ তারপর যখন আমি তাকে একত্রিত করি ও সংযোজন করে দেই তখন আপনি অনুসরণ করবেন সে কুরআনের অর্থাৎ, যা একত্রিত করা হয়েছে। আল্লাহ্ তা'আলা আপনাকে যে কাজের নির্দেশ

দিয়েছেন, সে কাজ করবেন এবং যে কাজ থেকে নিষেধ করেছেন, তা থেকে বিরত থাকবেন। বলা হয়, لَيْسَ لِشِعْرِهِ قُرْآنٌ অর্থাৎ, (তার কাব্যের সংকলন নেই বা তাতে সামঞ্জস্য নেই)। আর কুরআনকে ফুরকান এজন্য নামকরণ করা হয়েছে যে, তা হক ও বাতিলের মধ্যে পার্থক্য সৃষ্টি করে। আর বলা হয়, স্ত্রীলোকের জন্য لِلْمَرْأَةِ مَا قَرَأَتْ بِسَلًا قَــطُّ অর্থাৎ, সে কখনো তার পেটে বাচ্চা ধারণ করে নি। আর যাঁরা فَرَّضْــنَاهَا (তাশদীদ সহ) পড়েন তারা এর অর্থ করেন,আমি এ সম্পর্কে বিভিন্ন ধরনের ফরয অবতীর্ণ করেছি। অর্থাৎ, আমি তাতে বিভিন্ন ফরয নাযিল করেছি। আর যিনি فَرَضْــنَاهَا - (তাশদীদ-বিহীন) পড়েন, তিনি এর অর্থ করেন, আমি তোমাদের এবং তোমাদের পরবর্তীদের উপর ফরয করেছি। মুজাহিদ র. বলেন, أَوِ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا এর অর্থ , সে সব বালক যারা স্বল্প বয়সের কারণে বুঝে না।

مِنْ خِلَالِهِ مِنْ بَيْنِ أَضْعَافِ السَّحَابِ : উপরোক্ত শব্দ দ্বারা فَتَرَى الْوَدْقَ يَخْرُجُ مِنْ خِلَالِــهِ আয়াতের প্রতি ইংগিত করা হয়েছে। অর্থাৎ, অতপর তুমি বৃষ্টির প্রতি দেখ যে মেঘমালা থেকে নির্গত হয়। তিনি বলেন, আয়াতে مِنْ خِلَالِهِ এর অর্থ হল মেঘমালার আবরণী থেকে। خِلَال শব্দটি خلل শব্দের বহুবচন। যার অর্থ হল, মাঝ, মধ্যস্থান। أَضْعَاف শব্দটি ضعف এর বহুবচন। اضعاف الكتاب অর্থ হল কিতাবের লাইনের মধ্যবর্তী দূরত্ব। আর الاضعاف مــن الجــسد এর অর্থ হল শরীরের অঙ্গপ্রত্যঙ্গ বা হাড়সমূহ। কিন্তু এখানে أَضْعَاف এর দ্বারা উদ্দেশ্য হল : মেঘমালা, অর্থাৎ, মেঘের পর্দা।

سَنَا بَرْقِهِ وَهُوَ الضِّيَاءُ : উপরোক্ত শব্দ দ্বারা يَكَادُ سَنَا بَرْقِهِ يَذْهَبُ بِالْأَبْصَارِ আয়াতের প্রতি ইংগিত করা হয়েছে। অর্থাৎ, মেঘের বিদ্যুৎ চমক মনে হয় যেন চক্ষুদৃষ্টি কেড়ে নিবে। আয়াতে سَنَا بَرْقِهِ এর অর্থ হল , আলো, রশ্মি।

مُذْعِنِينَ يُقَالُ لِلْمُسْتَخْذِي مُذْعِنٌ : উপরোক্ত শব্দ দ্বারা وَإِنْ يَكُنْ لَهُمُ الْحَقُّ يَأْتُوا إِلَيْهِ مُــذْعِنِينَ আয়াতের প্রতি ইংগিত বহন করে। অর্থাৎ, আর যদি তাদের পাওনা থাকে তাহলে তোমার নিকট অনুগত হয়ে আসত। তিনি বলেন, مُسْتَخْذِي কে مُذْعِنٌ বলা হয়। আর আয়াতে مُذْعِنِينَ শব্দটি مُذْعِنٌ এর বহুবচন। অর্থ হল, অনুসারী, অনুগামী।

أَشْتَاتًا وَشَتَّى وَشَتَاتٌ وَشَتٌّ وَاحِدٌ : উপরোক্ত শব্দ দ্বারা لَيْسَ عَلَيْكُمْ جُنَاحٌ أَنْ تَأْكُلُوا جَمِيعًا أَوْ أَشْتَاتًا আয়াতের প্রতি ইংগিত করা হয়েছে। অর্থাৎ, "তোমরা সমবেতভাবে খাও বা পৃথক পৃথক এতে তোমাদের কোন দোষ নেই।" তিনি বলেন, أَشْتَاتٌ এবং شَتَّى ( তায়ে তাশদীদ) আর شَتَاتٌ (তা'য়ে তাশদীদ ছাড়া) এবং شَتٌّ (তাশদীদ যোগে) উপরোক্ত চারটির সমার্থবোধক। প্রকাশ থাকে যে, أَشْتَاتًا শব্দটি شتيت এর বহুবচন। অর্থ বিক্ষিপ্ত।

**ব্যাখ্যা :** جميعا শব্দটি তারকীবে হাল হয়েছে تــاكلوا এর ফায়েল থেকে। আর او اشــتاتا শব্দটি তার উপরই আতফ হয়েছে। অধিকাংশ মুফাস্সিরের ঝোক হল, উল্লেখিত আয়াতটি কেনানা গোত্রের একটি শাখা বনী লাইছ ইবনে আমর সম্পর্কে নাযিল হয়েছে। তারা একাকি খানা খেত না বরং মেহমানের অপেক্ষায় বসে থাকত। কখনো কখনো এমন হত যে, সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত খানা সামনে নিয়ে বসে থাকত যতক্ষণ না কোন ভক্ষণকারী সঙ্গী না পেত।

এ আয়াতে অনুমতি প্রদান করা হয়েছে যে, একাকি খাওয়াতে কোন দোষ নেই।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ سُورَةٌ أَنْزَلْنَاهَا بَيَّنَّاهَا وَقَالَ غَيْرُهُ سُمِّيَ الْقُرْآنُ لِجَمَاعَةِ السُّوَرِ وَسُمِّيَتِ السُّورَةُ لِأَنَّهَا مَقْطُوعَةٌ مِنَ الْأُخْرَى فَلَمَّا قُرِنَ بَعْضُهَا إِلَى بَعْضٍ سُمِّيَ قُرْآنًا

وَقَالَ سَعْدُ بْنُ عِيَاضٍ الثُّمَالِيُّ الْمِشْكَاةُ الْكُوَّةُ بِلِسَانِ الْحَبَشَةِ : উপরোক্ত শব্দ দ্বারা مثل نوره كمشكوة فيها مصباح আয়াতের দিকে ইংগিত করা হয়েছে। অর্থাৎ, তাঁর হেদায়াতের একটি দৃষ্টান্ত হল, একটি দীপাধার এবং তাতে রয়েছে একটি বাতি।

হযরত সা'দ ইবনে ইয়ায সুমালী র. বলেন যে, হাবশী ভাষায় الْمِــشْكَاةُ অর্থ হল দীপাধার। প্রকাশ থাকে যে, যাতে বাতি রাখা হয় তাকে উর্দু, হিন্দি, ফারসি সকল ভাষায় الْمِشْكَاةُ তথা দীপাধার বলা হয়।

**সা'দ ইবনে ইয়ায সুমালী :** আল্লামা আইনী র. বলেন যে, সা'দ ইবনে ইয়ায তাবিয়ীদের অন্তর্ভুক্ত। ইবনে মাসউদ রা. এর শিষ্যদের একজন।-উমদা

হাফিজ ইবনে হাজার আসকালীন র. বলেন যে, الثُّمَالِيُّ (ছা-এর উপর পেশ এবং মীম তাশদীদবিহীন) আযদ গোত্রের সুমালার দিকে সম্বন্ধযুক্ত। তিনি কুফার অধিবাসী তাবেয়ী ছিলেন। কেউ বলেন, তিনি সাহাবী। তবে এর প্রমাণ নেই। (ফাতহুল বারী)

وَقَالَ ابْنُ عَبَّاسٍ سُورَةٌ أَنْزَلْنَاهَا بَيَّنَّاهَا : উপরোক্ত বাক্য দ্বারা سُورَةٌ أَنْزَلْنَاهَا وَفَرَضْنَاهَا আয়াতের দিকে ইংগিত করা হয়েছে। অর্থাৎ, "এই সুরাটি আমি নাযিল করেছি (শব্দ) এবং এর অর্থ (আহকাম)ও আমি নির্ধারণ করেছি।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, আয়াতে أَنْزَلْنَاهَا অর্থ হল بَيَّنَّاهَا অর্থাৎ, আমি সূরাটি খুলে খুলে বর্ণনা করেছি আর হাফিজ ইবনে হাজার আসকালানী বলেন যে,

وَقَالَ غَيْرُهُ سُمِّيَ الْقُرْآنُ لِجَمَاعَةِ السُّوَرِ وَسُمِّيَتْ السُّورَةُ لِأَنَّهَا مَقْطُوعَةٌ مِنَ الْأُخْرَى فَلَمَّا قُرِنَ بَعْضُهَا إِلَى بَعْضٍ سُمِّيَ قُرْآنًا

হযরত ইবনে আব্বাস রা. ভিন্ন অন্যরা (আবু উবাইদ) বলেন যে, কুরআনকে কুরআন এজন্য বলে যে, তা অনেক সূরা সম্বলিত। আর সূরাকে সূরা এ জন্য বলে যে, তা অন্যান্য সূরা থেকে আলাদা। অতপর যখন এক সূরাকে অপর সূরার সাথে মিলিয়ে দেয়া হবে তখন তাকে কুরআন বলা হবে।

وَقَوْلُهُ تَعَالَى إِنَّ عَلَيْنَا جَمْعَهُ وَقُرْآنَهُ تَأْلِيفَ بَعْضِهِ إِلَى بَعْضٍ فَإِذَا قَرَأْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَهُ فَإِذَا جَمَعْنَاهُ وَأَلَّفْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَهُ أَيْ مَا جُمِعَ فِيهِ فَاعْمَلْ بِمَا أَمَرَكَ وَانْتَهِ عَمَّا نَهَاكَ اللَّهُ وَيُقَالُ لَيْسَ لِشِعْرِهِ قُرْآنٌ أَيْ تَأْلِيفٌ وَسُمِّيَ الْفُرْقَانَ لِأَنَّهُ يُفَرِّقُ بَيْنَ الْحَقِّ وَالْبَاطِلِ وَيُقَالُ لِلْمَرْأَةِ مَا قَرَأَتْ بِسَلًا قَطُّ أَيْ لَمْ تَجْمَعْ فِي بَطْنِهَا وَلَدًا

إِنَّ عَلَيْنَا جَمْعَهُ وَقُرْآنَهُ : এটি হল সূরা কিয়ামার আয়াত। অর্থ : নিশ্চয় কুরআনের সংরক্ষণ এবং মিলিয়ে রাখা-সংকলিত রাখা আমার দায়িত্বে। অর্থাৎ, তার কিছু অংশকে কিছু অংশের সাথে মিলানো। উদ্দেশ্য হল যে কুরআন قـرء শব্দ থেকে নির্গত, যার অর্থ হচ্ছে একটি বস্তুকে অপর আরেকটি বস্তুর সাথে জোড়া দিয়ে মিলানো। অর্থাৎ, কুরআন এখানে পাঠের অর্থে নয়।

فَإِذَا قَرَأْنَاهُ : অতঃপর যখন আমি তা মিলিয়ে দেই-সংকলন করি তখন আপনি তার অনুসরণ করুন। অর্থাৎ, পূর্ণ কুরআনের উপর উপর আমল করুন এবং যা থেকে বারণ করা হয়েছে তা থেকে বিরত থাকুন।

আর আরবরা বলে যে, ليس لشعره قرآن অর্থাৎ, "তার কবিতা সমষ্টির কুরআন নেই অর্থাৎ, সংকলন নেই।" আর কুরআনের নাম ফুরকান এজন্য রাখা হয়েছে যে, তা সত্য মিথ্যার মাঝে পার্থক্য করে দেয়। আর মহিলাদের ক্ষেত্রে ব্যবহার করে ما قرأت بسلا قط অর্থাৎ, সে কখনো তার পেটে বাচ্চা ধারণ করে নি। এ থেকে স্পষ্ট হয় যে, قرء শব্দের অর্থ পড়া ও তিলাওয়াত করা হতে পারে না, বরং এর অর্থ একত্রিত করা।

**ব্যাখ্যা :** يُفَرِّقُ ইয়াতে পেশ রা'তে তাশদীদ এবং যের হবে।

مَا قَرَأَتْ بِسَلًا সীনে যবর, লামে তানভীন হবে অর্থাৎ, পাতলা আবরণ যাতে বাচ্চা থাকে। মোটকথা, কুরআন তার মতে قـرء থেকে নির্গত, যার অর্থ হল সংকলন বা একত্রিত করা, قـرء মানে তিলাওয়াত থেকে নয়, যার অর্থ পড়া।-কাসতাল্লানী

وَيُقَالُ فِي فَرَّضْنَاهَا أَنْزَلْنَا فِيهَا فَرَائِضَ مُخْتَلِفَةً وَمَنْ قَرَأَ فَرَضْنَاهَا يَقُولُ فَرَضْنَا عَلَيْكُمْ وَعَلَى مَنْ بَعْدَكُمْ

উপরোক্ত শব্দ দ্বারা سورة انزلناها وفرضناها আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

তিনি বলেন, فَرَضْنَاهَا এর মধ্যে দুটি কিরাআত। যথা–

১. فَرَّضْنَاهَا রা'তে তাশদীদ। এই হিসাবে অর্থ হবে আমি এই সূরায় বিভিন্ন প্রকারের বিধি বিধান নাযিল করেছি।

২. فَرَضْنَاهَا রা'তে তাশদীদ ছাড়া যা সংখ্যাগরিষ্ঠদের মত। তখন তারা অর্থ করেন যে, আমি তোমার প্রতি এবং কিয়ামত পর্যন্ত আসন্ন সকলের উপর অকাট্যভাবে ফরজ করেছি। অর্থাৎ, অকাট্য হুকুমসমূহ নির্ধারণ করেছি।

أَوِ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا وَقَالَ مُجَاهِدٌ أَوْ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا لَمْ يَدْرُوا لِمَا بِهِمْ مِنْ الصِّغَرِ উপরোক্ত শব্দ দ্বারা عَلَى عَوْرَاتِ النِّسَاءِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অথবা এ রকম অপ্রাপ্ত বয়স্ক শিশু যারা মহিলাদের গোপনীয় বিষয়ে অবগত নয় (অর্থাৎ, এমন অপ্রাপ্তবয়স্ক যার যৌনতা সম্পর্কে কোন খবর নেই, তার সাথে পর্দা নেই।) মুজাহিদ র. বলেন যে, أَوْ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا এর তাফসীর لَمْ يَدْرُوا لِمَا بِهِمْ مِنْ الصِّغَرِ দ্বারা উদ্দেশ্য হল এমন অপ্রাপ্ত বয়স্ক ছেলে যে অপ্রাপ্ত বয়স্ক হওয়ার কারণে মহিলাদের গোপনীয় বিষয় সম্পর্কে অবগত নয়।

আর ইমাম শা'বী র. বলেন যে, أَوْ الطِّفْلِ الَّذِينَ لَمْ يَظْهَرُوا দ্বারা উদ্দেশ্য হল, যার মহিলার প্রয়োজন নেই। আর মুজাহিদ থেকে বর্ণিত المخنث الذي لايقوم ذكره তথা এরূপ হিজড়া যার পুরুষাঙ্গ সতেজ হয় না বা দাঁড়ায় না।

## بَاب قَوْلِهِ عَزَّ وَجَلَّ وَالَّذِينَ يَرْمُونَ أَزْوَاجَهُمْ وَلَمْ يَكُنْ لَهُمْ شُهَدَاءُ إِلَّا أَنْفُسُهُمْ فَشَهَادَةُ أَحَدِهِمْ أَرْبَعُ شَهَادَاتٍ بِاللَّهِ إِنَّهُ لَمِنْ الصَّادِقِينَ

**২৪৭১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং যারা নিজেদের স্ত্রীর প্রতি অপবাদ আরোপ করে, অথচ তাদের নিকট নিজেরা ব্যতীত তাদের কোন সাক্ষী নেই, (যা সংখ্যায় চার হওয়া জরুরী) তাহলে তাদের প্রত্যেকের সাক্ষ্য এ হবে যে, সে আল্লাহর নামে চারবার শপথ করে বলবে যে, সে অবশ্যই সত্যবাদী।"

**حَدَّثَنَا** إِسْحَاقُ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا الْأَوْزَاعِيُّ قَالَ حَدَّثَنِي الزُّهْرِيُّ عَنْ سَهْلِ بْنِ سَعْدٍ أَنَّ عُوَيْمِرًا أَتَى عَاصِمَ بْنَ عَدِيٍّ وَكَانَ سَيِّدَ بَنِي عَجْلَانَ فَقَالَ كَيْفَ تَقُولُونَ فِي رَجُلٍ وَجَدَ مَعَ امْرَأَتِهِ رَجُلًا أَيَقْتُلُهُ فَتَقْتُلُونَهُ أَمْ كَيْفَ يَصْنَعُ سَلْ لِي رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ ذَلِكَ فَأَتَى عَاصِمٌ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ فَكَرِهَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْمَسَائِلَ فَسَأَلَهُ عُوَيْمِرٌ فَقَالَ إِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَرِهَ الْمَسَائِلَ وَعَابَهَا قَالَ عُوَيْمِرٌ وَاللَّهِ لَا أَنْتَهِي حَتَّى أَسْأَلَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ ذَلِكَ فَجَاءَ عُوَيْمِرٌ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ رَجُلٌ وَجَدَ مَعَ امْرَأَتِهِ رَجُلًا أَيَقْتُلُهُ فَتَقْتُلُونَهُ أَمْ كَيْفَ يَصْنَعُ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ أَنْزَلَ اللَّهُ الْقُرْآنَ فِيكَ وَفِي صَاحِبَتِكَ فَأَمَرَهُمَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِالْمُلَاعَنَةِ بِمَا سَمَّى اللَّهُ فِي كِتَابِهِ فَلَاعَنَهَا ثُمَّ قَالَ يَا رَسُولَ اللَّهِ إِنْ حَبَسْتُهَا فَقَدْ ظَلَمْتُهَا فَطَلَّقَهَا فَكَانَتْ سُنَّةً لِمَنْ كَانَ بَعْدَهُمَا فِي الْمُتَلَاعِنَيْنِ ثُمَّ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ انْظُرُوا فَإِنْ جَاءَتْ بِهِ أَسْحَمَ أَدْعَجَ الْعَيْنَيْنِ عَظِيمَ الْأَلْيَتَيْنِ خَدَلَّجَ السَّاقَيْنِ فَلَا أَحْسِبُ عُوَيْمِرًا إِلَّا قَدْ صَدَقَ عَلَيْهَا وَإِنْ جَاءَتْ بِهِ أُحَيْمِرَ كَأَنَّهُ وَحَرَةٌ فَلَا أَحْسِبُ عُوَيْمِرًا إِلَّا قَدْ كَذَبَ عَلَيْهَا فَجَاءَتْ بِهِ عَلَى النَّعْتِ الَّذِي نَعَتَ بِهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ تَصْدِيقِ عُوَيْمِرٍ فَكَانَ بَعْدُ يُنْسَبُ إِلَى أُمِّهِ

২৬৯. ইসহাক র......... সাহল ইব্‌নে সা'দ . সূত্রে বর্ণিত, উয়াইমির রা. আসিম ইব্‌নে আদীর নিকট আসলেন। তিনি ছিলেন আজলান গোত্রের সর্দার। উয়াইমির তাঁকে (আসিমকে) বললেন, তোমরা ঐ ব্যক্তি সম্পর্কে কি বল, যে তার স্ত্রীর সাথে অন্য পুরুষ দেখতে পায় (যে তার সাথে সহবাস করছে) , সে কি তাকে হত্যা করবে? এরপর তো তোমরা তাকেই (কিসাসরূপে) হত্যা করবে অথবা সে কী করবে? তুমি আমার তরফ থেকে এ বিষয়ে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট জিজ্ঞেস কর। তারপর আসিম নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট এসে বললেন, ইয়া রাসূলাল্লাহ্! ......... । রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ ধরনের (অযথা অপ্রয়োজনীয়) প্রশ্নকে অপছন্দ করেছেন ও দোষণীয় মনে করেছেন। (কারণ এটি একটি কাল্পনিক প্রশ্ন। যাতে মুসলমানদের আব্রুহীনতা ও মুসলিম নারীদের অপমান করা হয়। হযরত উয়াইমির যখন হযরত আসিম রা.-কে প্রশ্ন করলেন তখন তিনি বললেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ প্রশ্নকে অপছন্দ করেছেন।) তখন উয়াইমির বললেন, আল্লাহর শপথ! আমি এ বিষয়টি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট জিজ্ঞেস না করা পর্যন্ত বিরত হব না। তারপর তিনি বললেন ইয়া রাসূলাল্লাহ! কোন ব্যক্তি তার স্ত্রীর সঙ্গে অন্য একটি পুরুষকে দেখতে পেল সে কী তাকে (কিসাসস্বরূপ) হত্যা করবে! তখন তো আপনারা তাকে (কিসাসস্বরূপ) হত্যা করে ফেলবেন, অথবা সে কী করবে? (স্বামী এমতাবস্থায় কি করবে? যদি কেউ স্বীয় স্ত্রীর কাছে পর পুরুষকে পায় তবে কি তাকে হত্যা করবে? আপনি কি বলেন?) তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমার ও তোমার স্ত্রী সম্পর্কে আল্লাহ্ তা'আলা কুরআন অবতীর্ণ করেছেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বামী-স্ত্রী দু-জনকে লি'আন করার নির্দেশ দিলেন; যেভাবে আল্লাহ্ তা'আলা তাঁর কিতাবে উল্লেখ করেছেন। তারপর উয়াইমির তার স্ত্রীর সাথে লি'আন করলেন। এরপরে বললেন, ইয়া রাসূলাল্লাহ! (এরপরও) যদি আমি তাকে রাখি, তবে তার প্রতি আমি জালিম হবো। তারপর তিনি তাকে তালাক দিয়ে দিলেন। অতএব, তাদের পরবর্তী লোকদের জন্য, যারা পরস্পর লি'আন করে এটি বিচ্ছেদের নিয়ম চালু হয়ে গেল। (অর্থাৎ, চিরস্থায়ীভাবে একজন অপরজনের জন্য হারাম হয়ে গেল)। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, লক্ষ্য কর! যদি মহিলাটি একটি কালো ডাগর চক্ষু, বড় নিতম্ব ও বড় পা বিশিষ্ট সন্তান জন্ম দেয়, তবে আমি মনে করব, উয়াইমিরই তার সম্পর্কে সত্য বলেছে এবং যদি সে (উয়াইমিরের গায়ের রং নিয়ে) লাল গিরগিটির মত একটি লাল বর্ণের সন্তান প্রসব করে তবে আমি মনে করব, উয়াইমির তার সম্পর্কে মিথ্যা বলেছে। এরপর সে এমন একটি সন্তান প্রসব করল, যার গুণাবলি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উয়াইমির সত্যবাদী হওয়ার পক্ষে বলেছিলেন। তারপর সন্তানটিকে মায়ের দিকে সম্পৃক্ত করে পরিচয় দেয় হত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী তালাকে ৭৯৯ পৃ. , ইতিসামে ১০৮৬ পৃ. , আহকামে ১০৬২ পৃ. এবং মুহারিবীনে ১০১৩ পৃ. আর মুসলিম লি'আনে বর্ণনা করেছেন। আবু দাউদ এবং অন্যান্য গ্রন্থকারও এটি বর্ণনা করেছেন।

**লি'আনের অর্থ এবং এর বিধিবিধান**

লি'আন এবং মুলাআনাত উভয়টি সমার্থবোধক। একে অন্যের প্রতি অভিসম্পাত এবং গজবে এলাহীর জন্য বদদোয়া করা। আর শরীয়তের পরিভাষায় লি'আন বলা হয়, স্বামী স্ত্রী উভয়ের পরস্পর নির্দিষ্ট কিছু কসম খাওয়া। যার পদ্ধতি হল যে, যখন কোন স্বামী স্ত্রীর উপর ব্যভিচারের অপবাদ দিল বা নিজের সন্তানকে বলল যে, সে আমার বীর্য থেকে নয় তখন স্ত্রী তা মিথ্যা দাবী করল এবং এ দাবী করল যে, আমার প্রতি মিথ্যা অপবাদ দেয়া হয়েছে। এজন্য এ স্বামীর উপর মিথ্যা ব্যভিচারের অপবাদের শাস্তি ৮০ ঘা বেত্রাঘাত লাগানো হবে। তখন স্বামীকে বলা হবে যে, যিনার অপরাধের উপর চারজন সাক্ষী পেশ কর। যদি সে সাক্ষী পেশ করে তাহলে মহিলার উপর যিনার শাস্তি প্রয়োগ করা হবে। আর যদি সে চারজন সাক্ষী উপস্থিত করতে সক্ষম না হয় তখন উভয়ের মাঝে লি'আন করা হবে। অর্থাৎ, প্রথমে পুরুষকে বলা হবে যে, সে চার বার কুরআনের শব্দ দ্বারা শাহাদাত দিবে। তথা কসম খাবে যে, আমি এ অপবাদদানে সত্যবাদী এবং পঞ্চমবার বলবে যে, আমি যদি মিথ্যাবাদী হই তাহলে আমার উপর আল্লাহর লা'নত হোক।

যদি স্বামী এভাবে শব্দ বলতে না চায় তাহলে তাকে বন্দী করা হবে যে, হয়তো মিথ্যাকে স্বীকার করবে বা উল্লেখিত শব্দ দ্বারা পাঁচবার কসম খাবে। যতক্ষণ পর্যন্ত উপরের উভয় পদ্ধতি হতে কোনটাকে গ্রহণ না করবে ততক্ষণ পর্যন্ত বন্দী করে রাখা হবে। আর যদি সে নিজে মিথ্যুক - স্বীকার করে তাহলে তার উপর মিথ্য অপবাদের শাস্তি প্রয়োগ করা হবে।

আর যদি উল্লেখিত শব্দ দ্বারা পাঁচবার শপথ করে তাহলে মহিলা থেকে উল্লেখিত শব্দ দ্বারা পাঁচবার অনুরূপ শপথ নেয়া হবে। যদি শপথ করতে অস্বীকার করে তাহলে তাকেও বন্দী করে রাখা হবে ততক্ষণ পর্যন্ত যতক্ষণ না হয়তো সে স্বামীকে সত্যায়ন করবে এবং নিজের অপরাধ স্বীকার করে নিবে এবং তার উপর নির্ধারিত শাস্তি প্রয়োগ করা হবে। অথবা পূর্বোক্ত শব্দ দ্বারা পাঁচবার শপথ করবে। যদি সে শপথ করতে সম্মত হয় এবং শপথ করে তাহলে লি'আন পূর্ণ হয়ে যাবে। যার ফলে উভয়ে পার্থিব শাস্তি থেকে বেঁচে যাবে। আর পরকালের বিষয় আল্লাহই ভাল জানেন যে, তাদের মধ্যকার কে মিথ্যুক। মিথ্যুকের শাস্তি আখেরাতে দেয়া হবে। কিন্তু স্বামী স্ত্রী উভয় লি'আন করে নিলে দুনিয়াতেও একে অপরের জন্য চিরদিনের জন্য নিষিদ্ধ হয়ে যাবে। স্বামীর কর্তব্য হল তাকে তালাক দিয়ে আযাদ করে দেয়া। (যেমন হযরত উয়াইমির রা. লি'আনের পর তালাক দিয়েছেন) এখন যদি স্বামী তালাক না দেয় তাহলে বিচারক উভয়কে বিচ্ছেদ করে দেবে। যা তালাকের পর্যায়ভূক্ত হবে। এটা হানাফীদের মত। আর শাফিঈ এবং মালিকী উলামায়ে কেরামের মতে লি'আন হল বিবাহ বিচ্ছেদ। সুতরাং এরপর আর স্বামীর তালাক প্রদান এবং বিচারকের বিচ্ছেদ করার প্রয়োজন নেই।

মোটকথা, এখন আর উভয়ের মাঝে দ্বিতীয় বার পুনরায় বিবাহবন্ধনে আবদ্ধ হতে পারবে না। এছাড়াও হাদীস থেকে বুঝে আসে যে, এই গর্ভ থেকে যে বাচ্চা ভূমিষ্ঠ হবে সে তার স্বামীর দিকে সম্বোধিত হবে না বরং তার সম্পর্ক হবে তাঁর মায়ের দিকে। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত উয়াইমির এবং হিলাল ইবনে উমাইয়ার বিষয়ে এরকম ফয়সালা করেছেন।

فَقَالَ إِنَّ رَسُولَ اللّٰهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ كَرِهَ الْمَسَائِلَ : রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের অপছন্দনীয়তার কারণসমূহ। যথা–

১। এতে মুসলমান নর-নারীর সম্মানহানী এবং লাঞ্ছনা হয়।

২। মুসলমানদের গোপনীয় বিষয় এবং অশ্লীল বিষয় প্রকাশ পায়।

৩। ইয়াহুদী এবং মুনাফিকদের ঠাট্টা- বিদ্রুপ করার সুযোগ সৃষ্টি হয়।

**শব্দবিশ্লেষণ**

أَسْحَمَ : হামযায় যবর, সীন সাকিন, হা এবং মীমে যবর। অর্থ হল কৃষ্ণ- কালো।

أَدْعَجَ الْعَيْنَيْنِ : অর্থাৎ, চোখের মণি নিকশ কালো عَظِيمَ الْأَلْيَتَيْنِ (হামযায় যবর ) অর্থ হল বড় নিতম্ব বিশিষ্ট। خَدَلَّجَ السَّاقَيْنِ : খা- এরউপর যবর, লামে তাশদীদ এবং যবর। অর্থ হল পায়ের গোছা মোটা।

وَحَرَةٌ : হায়ের উপর যবর। অর্থ হল লাল ধরনের কাকলাইশের মতো ছোট প্রাণীবিশেষ। এখানে ছোট এবং লালের দিক দিয়ে সাদৃশ্য বুঝানো হয়েছে। অভিধানবিদগন লিখেন যে, এটি এমন বিষাক্ত প্রাণী যেটি খাবারের উপর দিয়ে অতিক্রম করলে সেটাকে বিষাক্ত করে দেয়।

বুখারী ৬৯৫ — بَاب وَالْخَامِسَةُ أَنَّ لَعْنَةَ اللَّهِ عَلَيْهِ إِنْ كَانَ مِنْ الْكَاذِبِينَ

**২৪৭২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং পঞ্চমবারে বলবে, সে মিথ্যাবাদী হলে তার উপর নেমে আসুক আল্লাহর লানত।"

**ব্যাখ্যা :** উপরোল্লেখিত আয়াতটি অত্র সূরার সপ্তম আয়াত। এর আগের ষষ্ট আয়াত والذين يرمون ازواجهم –انه لمن الصادقين -এর সাথে এর সম্পর্ক। এর উদ্দেশ্য হল যে, অপবাদদানকারী স্বামী আদালতে দাঁড়িয়ে চারবার এভাবে বলবে যে, আমি আল্লাহর নামে শপথ করে বলছি, আমি যে আমার স্ত্রীর উপর অপবাদ দিয়েছি তাতে সত্যবাদী। আর পঞ্চমবার বলবে যে, যদি আমি মিথ্যাবাদী হই তবে আমার উপর আল্লাহর অভিসম্পাত।

حَدَّثَنِي سُلَيْمَانُ بْنُ دَاوُدَ أَبُو الرَّبِيعِ حَدَّثَنَا فُلَيْحٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ سَهْلِ بْنِ سَعْدٍ أَنَّ رَجُلًا أَتَى رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ أَرَأَيْتَ رَجُلًا رَأَى مَعَ امْرَأَتِهِ رَجُلًا أَيَقْتُلُهُ فَتَقْتُلُونَهُ أَمْ كَيْفَ يَفْعَلُ فَأَنْزَلَ اللَّهُ فِيهِمَا مَا ذُكِرَ فِي الْقُرْآنِ مِنْ التَّلَاعُنِ فَقَالَ لَهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ قُضِيَ فِيكَ وَفِي امْرَأَتِكَ قَالَ فَتَلَاعَنَا وَأَنَا شَاهِدٌ عِنْدَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَفَارَقَهَا فَكَانَتْ سُنَّةً أَنْ يُفَرَّقَ بَيْنَ الْمُتَلَاعِنَيْنِ وَكَانَتْ حَامِلًا فَأَنْكَرَ حَمْلَهَا وَكَانَ ابْنُهَا يُدْعَى إِلَيْهَا ثُمَّ جَرَتْ السُّنَّةُ فِي الْمِيرَاثِ أَنْ يَرِثَهَا وَتَرِثَ مِنْهُ مَا فَرَضَ اللَّهُ لَهَا

২৭০. সুলায়মান ইব্‌নে দাউদ আবু রবী র.......... সাহল ইব্‌নে সা'দ রা. সূত্রে বর্ণিত, এক ব্যক্তি (হযরত উয়াইমির আজলানী রা.) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে উপস্থিত হয়ে বলল, ইয়া রাসূলাল্লাহ! আপনি আমাকে বলুন তো, একজন তার স্ত্রীর সাথে এক ব্যক্তিকে দেখতে পেল। সে কী তাকে হত্যা করবে? পরিণামে আপনারা (কিসাসরূপে) তাকে (ঘাতককে) হত্যা করবেন অথবা সে আর কি করতে পারে? তারপর আল্লাহ্ তা'আলা এ দু'জন (উয়াইমির আজলানী ও তার স্ত্রী খাওলা) সম্পর্কে আয়াত নাযিল করেন, যা কুরআন শরীফে পরস্পর লা'নত করা সম্পর্কে বর্ণিত। তখন তাকে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমার ও তোমার স্ত্রী সম্পর্কে ফয়সালা হয়ে গেছে (আল্লাহ হুকুম নাযিল করেছেন)। বর্ণনাকারী বলেন, তারা উভয়ে পরস্পর ' লি'আন' করল। তখন আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট উপস্থিত ছিলাম। তারপর সে তার স্ত্রীকে পৃথক করে দিল। এরপর তা নিয়মে পরিণত হল যে, লি'আনকারী উভয়কে পৃথক করে দেয়া হবে। মহিলাটি গর্ভবতী ছিল, তার স্বামী তার গর্ভ অস্বীকার করল (যে সে আমার বীর্যে অন্তসত্ত্বা নয়। ফলে যখন সন্তান জন্ম হয় তখন) সন্তানটিকে তার মায়ের সঙ্গে সম্পৃক্ত করে ডাকা হত। তারপর উত্তরাধিকার স্বত্বে এ নিয়ম চালু হল, যে সন্তান মায়ের 'মিরাস' পাবে। আর মাতাও সন্তানের 'মিরাস' পাবে, যা আল্লাহ তা'আলা তার ব্যাপারে নির্ধারণ করে দিয়েছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট فَأَنْزَلَ اللَّهُ فِيهِمَا مَا ذُكِرَ فِي الْقُرْآنِ مِنْ التَّلَاعُنِ বাক্য থেকে বের করা যায়।

উপরোক্ত হাদীস থেকেও মাসআলা বুঝে আসে যে, বর্তমান গর্ভ থেকে যে বাচ্চা ভূমিষ্ট হবে তা স্বামীর দিকে সম্বোধিত হবে না বরং মায়ের সাথে বাচ্চার বংশীয় সম্পর্ক হবে।

## بَاب وَيَدْرَأُ عَنْهَا الْعَذَابَ أَنْ تَشْهَدَ أَرْبَعَ شَهَادَاتٍ بِاللَّهِ إِنَّهُ لَمِنَ الْكَاذِبِينَ

**২৪৭৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তবে স্ত্রীর শাস্তি রহিত হবে যদি সে চারবার আল্লাহর নামে শপথ করে সাক্ষ্য দেয় যে, তার স্বামীই মিথ্যাবাদী।"

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا ابْنُ أَبِي عَدِيٍّ عَنْ هِشَامِ بْنِ حَسَّانَ حَدَّثَنَا عِكْرِمَةُ عَنْ ابْنِ عَبَّاسٍ أَنَّ هِلَالَ بْنَ أُمَيَّةَ قَذَفَ امْرَأَتَهُ عِنْدَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِشَرِيكِ ابْنِ سَحْمَاءَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الْبَيِّنَةَ أَوْ حَدٌّ فِي ظَهْرِكَ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ إِذَا رَأَى أَحَدُنَا عَلَى امْرَأَتِهِ رَجُلًا يَنْطَلِقُ يَلْتَمِسُ الْبَيِّنَةَ فَجَعَلَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ الْبَيِّنَةَ وَإِلَّا حَدٌّ فِي ظَهْرِكَ فَقَالَ هِلَالٌ وَالَّذِي بَعَثَكَ بِالْحَقِّ إِنِّي لَصَادِقٌ فَلَيُنْزِلَنَّ اللَّهُ مَا يُبَرِّئُ ظَهْرِي مِنَ الْحَدِّ فَنَزَلَ جِبْرِيلُ وَأَنْزَلَ عَلَيْهِ وَالَّذِينَ يَرْمُونَ أَزْوَاجَهُمْ فَقَرَأَ حَتَّى بَلَغَ إِنْ كَانَ مِنَ الصَّادِقِينَ فَانْصَرَفَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَرْسَلَ إِلَيْهَا فَجَاءَ هِلَالٌ فَشَهِدَ وَالنَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ إِنَّ اللَّهَ يَعْلَمُ أَنَّ أَحَدَكُمَا كَاذِبٌ فَهَلْ مِنْكُمَا تَائِبٌ ثُمَّ قَامَتْ فَشَهِدَتْ فَلَمَّا كَانَتْ عِنْدَ الْخَامِسَةِ وَقَّفُوهَا وَقَالُوا إِنَّهَا مُوجِبَةٌ قَالَ ابْنُ عَبَّاسٍ فَتَلَكَّأَتْ وَنَكَصَتْ حَتَّى ظَنَنَّا أَنَّهَا تَرْجِعُ ثُمَّ قَالَتْ لَا أَفْضَحُ قَوْمِي سَائِرَ الْيَوْمِ فَمَضَتْ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَبْصِرُوهَا فَإِنْ جَاءَتْ بِهِ أَكْحَلَ الْعَيْنَيْنِ سَابِغَ الْأَلْيَتَيْنِ خَدَلَّجَ السَّاقَيْنِ فَهُوَ لِشَرِيكِ ابْنِ سَحْمَاءَ فَجَاءَتْ بِهِ كَذَلِكَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَوْلَا مَا مَضَى مِنْ كِتَابِ اللَّهِ لَكَانَ لِي وَلَهَا شَأْنٌ

**২৭১.** মুহাম্মাদ ইব্‌নে বাশ্‌শার র............ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, হিলাল ইব্‌নে উমাইয়া রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে শরীক ইব্‌নে সাহমার সাথে তার স্ত্রী (খাওলা বিনতে আসিম রা.) -এর ব্যভিচারের অভিযোগ করল (এবং খাওলা তখন অন্তসত্ত্বা ছিলেন)।

নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (হিলালকে) বললেন, (চারজন) সাক্ষী (হাযির কর) নতুবা শাস্তি তোমার পিঠে পড়বে। হিলাল বলল, ইয়া রাসূলাল্লাহ্! ! যখন আমাদের কেউ তার স্ত্রীর উপর অন্য কাউকে দেখে তখন সে কী সাক্ষী তালাশ করতে যাবে? কিন্তু নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলতে থাকলেন, সাক্ষী পেশ কর নতুবা দণ্ডবিধি তোমার পিঠে বাস্তবায়ন করা হবে। হিলাল বললেন, শপথ সে সত্তার, যিনি আপনাকে সত্য নবী হিসাবে (নবুওয়াত দিয়ে) পাঠিয়েছেন, নিশ্চয়ই আমি সত্যবাদী। অবশ্যই আল্লাহ্ তা'আলা এমন বিধান অবতীর্ণ করবেন, যা আমার পিঠকে শাস্তি থেকে মুক্ত করে দিবে। তারপর জিবরাঈল আ. এলেন এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপর নাযিল করা হল : وَالَّذِينَ يَرْمُونَ أَزْوَاجَهُمْ ........ ("যারা নিজেদের স্ত্রীর প্রতি অপবাদ আরোপ করে" থেকে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তিলাওয়াত করলেন, إِنْ كَانَ مِنَ الصَّادِقِينَ "যদি সে সত্যবাদী হয়ে থাকে" পর্যন্ত। যাতে এরূপ সুরতে লি'আনের হুকুম রয়েছে) তারপর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (এসব আয়াত অবতীর্ণ হওয়ার পর) ফিরলেন এবং তার স্ত্রীকে ডেকে আনার জন্য লোক পাঠালেন। হিলাল এসে সাক্ষী দিলেন (অর্থাৎ, চারবার কসম খেয়েছেন যে, আমি আমার অভিযোগে সত্যবাদী। (আনীত অভিযোগের সত্যতা সম্পর্কে শপথ করলেন।)

আর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলছিলেন, আল্লাহ্ তা'আলা তো জানেন যে, তোমাদের দু'জনের মধ্যে অবশ্যই একজন মিথ্যাবাদী। তবে কি তোমাদের মধ্যে কেউ (আল্লাহর আযাবকে ভয় করে) তওবা করবে। অতপর স্ত্রীলোকটি দাঁড়িয়ে সাক্ষ্য দিল (অর্থাৎ, চারবার কসম খেল)। সে যখন পঞ্চমবারের কাছে পৌছল, তখন লোকেরা (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নির্দেশে) তাকে বাধা দিল (অর্থাৎ, বুঝিয়েছেন, দেখো এটি শেষ সাক্ষ্য। আর আল্লাহর আযাব, মানুষের শাস্তি তথা জিনার দণ্ডবিধি অপেক্ষা কঠোরতর। অতএব আল্লাহকে ভয় করো এবং সত্য কথা বলো) এবং বলল, নিশ্চয়ই এটি (যদি মিথ্যা হয় তবে) তোমার উপর অবশ্যম্ভাবী আযাবের কারণ।

ইব্‌নে আব্বাস রা. বলেন, এ কথা শুনে সে দ্বিধাগ্রস্ত হল এবং ইতস্তত করতে লাগল। এমনকি আমরা মনে করতে লাগলাম যে, সে নিশ্চয়ই প্রত্যাবর্তন করবে। পরে সে বলে উঠল, আমি চিরকালের জন্য আমার বংশকে কলুষিত করব না। সে (খাওলা) তার সাক্ষ্য পূর্ণ করল। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এর প্রতি দৃষ্টি রেখ, যদি সে কাল ডাগর চক্ষু, বড় নিতম্ব ও মোটা নলাবিশিষ্ট সন্তান প্রসব করে তবে সে সন্তান হবে শরীক ইবনে সাহমার। পরে সে অনুরূপ সন্তান জন্ম দিল। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, যদি এ বিষয়ে আল্লাহর কিতাব কার্যকর না হত, তাহলে অবশ্যই আমার ও তার মধ্যে কী ব্যাপার যে ঘটত! (অর্থাৎ, প্রস্তরাঘাতে হত্যার শাস্তি দিতাম)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَالَّذِينَ يَرْمُونَ أَزْوَاجَهُمْ রয়েছে বাক্যে। আর হাদীসটি শাহাদাত অধ্যায়ে ৩৬৮ পৃষ্ঠায় এসেছে।

لَوْلَا مَا مَضَى مِنْ كِتَابِ اللَّهِ لَكَانَ لِي وَلَهَا شَأْنٌ : আল্লামা আইনী র. বলেন যে, এর দ্বারা উদ্দেশ্য হল রজম। অর্থাৎ যদি শরীয়ত মহিলা থেকে রজমকে বাদ না দিতো তাহলে আমি সাদৃশ্যের ভিত্তিতে প্রস্তরাঘাত করে হত্যা করতাম।

أَنَّ هِلَالَ بْنَ أُمَيَّةَ : হামযার উপর পেশ মীমে যবর। তিনি ঐ তিনজনের একজন, যারা তাবুক যুদ্ধে পশ্চাতে থেকে গিয়েছিলেন এবং তাদের তওবা কবুল হয়েছে।

لِشَرِيكِ ابْنِ سَحْمَاءَ : সাহমা তাঁর মাতার নাম। তাঁর পিতার নাম আবদাহ - হুররার বিপরীত। আজলানী। সে হল আসিম ইবনে আদীর চাচাত ভাই।

**কয়েকটি সন্দেহ এবং এগুলোর নিরসন :** প্রথম সংশয় হল, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর হাদীস হল, 'আমি প্রস্তরাঘাতে হত্যা করতাম।" কিন্তু চারজন সাক্ষী বা অপরাধের স্বীকারোক্তি ছাড়া এ মহিলাকে রজম তথা প্রস্তরাঘাতে হত্যা কিভাবে সহীহ হতো?

**উত্তর :** এই ঘটনা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে খাস। হতে পারে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহীর মাধ্যমে জেনেছিলেন যে, এই মহিলা জিনা করেছিল।

**দ্বিতীয় সংশয় বা প্রশ্ন**

পূর্বোক্ত হাদীস দ্বারা বুঝা গেল আয়াত উয়াইমির আজলানীর সম্পর্কে। আর এই হাদীস (২৭১নং) দ্বারা বুঝা যাচ্ছে আয়াত হযরত হিলাল ইবনে উমাইয়া সম্পর্কে। তাহলে তো বৈপরিত্য আবশ্যক হল?

**উত্তর :** হাফিজ ইবনে হাজার এবং ইমাম নব্বী র. উভয় হাদীসের মাঝে এভাবে সামঞ্জস্য বিধান করেন যে, প্রকৃতপক্ষে লি'আনের আয়াত হিলাল ইবনে উমাইয়া সম্পর্কে নাযিল হয়েছে। পরবর্তীতে হযরত উয়াইমির রা.-এর ঘটনা সংঘটিত হয় সে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে এসে ঘটনা বললেন। কিন্তু হিলাল রা. এর ঘটনা তার জানা ছিল না তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে বললেন, তোমার সম্পর্কে ফায়সালা ঐ রকমই।

আর এর আলামত বা নিদর্শন হল যে, (হিলালের ঘটনা পূর্বে হয়েছে) হিলাল ইবনে উমাইয়ার ঘটনায় হাদীসের শব্দ فَنَزَلَ جِبْرِيلُ এসেছে। আর উয়াইমিরের ঘটনায় হাদীসের শব্দ এসেছে قد انزل الله فيك অর্থাৎ, আল্লাহ তা'আলা তোমার ঘটনার মত একটি ঘটনায় এর বিধান নাযিল করেছেন। (মা'আরিফুল কুরআন- মাজহারী)

**জ্ঞাতব্য :** লি'আন শুধু স্বামীর অপবাদদানের সাথে খাস। আর সাধারণ অন্যান্য সতীসাধ্বীকে অপবাদের হুকুম হল বেত্রাঘাত বা প্রস্তরাঘাতে হত্যা।

**বুখারী ৬৯৬** بَاب قَوْلِه وَالْخَامِسَةَ أَنَّ غَضَبَ اللَّهِ عَلَيْهَا إِنْ كَانَ مِنْ الصَّادِقِينَ

**২৪৭৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আর পঞ্চমবারে বলবে যে, যদি সে (তার স্বামী) সত্যবাদী হয় তাহলে আমার উপর আল্লাহর গযব নাযিল হোক।"

**حَدَّثَنَا** مُقَدَّمُ بْنُ مُحَمَّدِ بْنِ يَحْيَى حَدَّثَنَا عَمِّي الْقَاسِمُ بْنُ يَحْيَى عَنْ عُبَيْدِ اللَّهِ وَقَدْ سَمِعَ مِنْهُ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَجُلًا رَمَى امْرَأَتَهُ فَانْتَفَى مِنْ وَلَدِهَا فِي زَمَانِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَمَرَ بِهِمَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَتَلَاعَنَا كَمَا قَالَ اللَّهُ ثُمَّ قَضَى بِالْوَلَدِ لِلْمَرْأَةِ وَفَرَّقَ بَيْنَ الْمُتَلَاعِنَيْنِ

২৭২. মুকাদ্দাম ইব্‌নে মুহাম্মাদ র.......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, এক ব্যক্তি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যুগে তার স্ত্রীর উপর (জিনার) অভিযোগ আনে এবং সে তার স্ত্রীর সন্তানকে অস্বীকার করে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উভয়কে লি'আন করতে আদেশ দেন। আল্লাহ্ তা'আলা যেভাবে বলেছেন, সেভাবে সে লি'আন করে। তারপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ সিদ্ধান্ত দিলেন যে, সন্তানটি স্ত্রীর আর তিনি লি'আনকারী দু'জনকে পৃথক করে দিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে فَتَلَاعَنَا كَمَا قَالَ اللَّهُ বাক্য থেকে মিল খুজে পাওয়া যায়।

**শুধু লি'আনের দ্বারা স্ত্রী দ্বিতীয় বিবাহ করতে পারবে না**

আল্লামা আইনী র. বলেন, وَفَرَّقَ بَيْنَ الْمُتَلَاعِنَيْنِ অর্থাৎ, লি'আনকারীদেরকে বিচ্ছেদ করে দিয়েছেন। ইমাম আবু হানীফা র. এর দ্বারা দলীল পেশ করেন যে, শুধু লি'আন দ্বারা সম্পর্কচ্ছেদ হবে না, বরং কাযীর ফায়সালা জরুরী এবং তা সে প্রতিপক্ষের বিরুদ্ধে দলীল, যারা বলে যে, শুধু লি'আনের দ্বারা সম্পর্কচ্ছেদ হয়ে যাবে।

উল্লেখিত হাদীস দ্বারা স্পষ্টভাবে বুঝা যায় যে, মহিলা ততক্ষণ পর্যন্ত দ্বিতীয় বিবাহ করতে পারবে না, যতক্ষণ পর্যন্ত না স্বামী তালাক দেয় বা বলে যে, আমি ছেড়ে দিয়েছি। এমনটিই হাদীসে রয়েছে। যা ইমাম আবু হানাফী র. -এর মত। আর হাদীসের শব্দ হল - فطلقها অর্থাৎ, লি'আনের পর হযরত উয়াইমির রা. স্বীয় স্ত্রীকে তালাক দিয়েছেন। তবে যদি পুরুষ তালাক না দেয় তাহলে বিচারক তাদের মাঝে বিচ্ছেদ করে দিবেন। যা তালাকের পর্যায়ভুক্ত হবে। যেমন এই হাদীসে (২৭২ নং) স্পষ্ট রয়েছে, وَفَرَّقَ بَيْنَ الْمُتَلَاعِنَيْنِ অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের উভয়ের মাঝে সম্পর্কচ্ছেদ করে দিয়েছেন। মোটকথা, সম্পর্কচ্ছেদের পর তালাক ইদ্দত তিন ঋতুস্রাব অতিবাহিত হওয়ার পর মহিলা স্বামীর অধীনতা থেকে মুক্ত হবে এবং অন্য পুরুষকে বিবাহ করতে পারবে।

بَاب إِنَّ الَّذِينَ جَاءُوا بِالْإِفْكِ عُصْبَةٌ مِنْكُمْ لَا تَحْسِبُوهُ شَرًّا لَكُمْ بَلْ هُوَ خَيْرٌ لَكُمْ لِكُلِّ امْرِئٍ مِنْهُمْ مَا اكْتَسَبَ مِنْ الْإِثْمِ وَالَّذِي تَوَلَّى كِبْرَهُ مِنْهُمْ لَهُ عَذَابٌ عَظِيمٌ أَفَّاكٌ كَذَّابٌ **বুখারী ৬৯৬**

**২৪৭৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "নিশ্চয় যারা এ অপবাদ রচনা করেছে, (হযরত আয়েশা রা. এর বিরুদ্ধে) তারা তোমাদের মধ্যকার একটি (ছোট) দল। তোমরা তাদেরকে খারাপ মনে কর না বরং পরিণামে তা তোমাদের জন্য কল্যাণকর। তাদের মধ্যকার প্রত্যেকে যে গুনাহ অর্জন করেছে এবং তাদের মধ্যে যে বড় ভূমিকা পালন করেছে (আব্দুল্লাহ ইবনে উবাই), তার জন্য রয়েছে মহাশাস্তি।"

أَفَّاكٌ : শব্দের অর্থ হল كَذَّابٌ অর্থ অতি মিথ্যুক।

**ব্যাখ্যা :** এখান থেকে নিয়ে দশটি আয়াত হযরত আয়েশা রা. এর অপবাদ ঘটনায় অবতীর্ণ হয়েছে-১১-২০ পর্যন্ত।

حَدَّثَنَا أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ مَعْمَرٍ عَنْ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا وَالَّذِي تَوَلَّى كِبْرَهُ قَالَتْ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ ابْنُ سَلُولَ

২৭৩. আবু নু'আইম র........ আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যে এ অপবাদে প্রধান ভূমিকা নিয়েছিল, সে হল (মুনাফিক) আবদুল্লাহ্ ইব্নে উবাই ইব্নে সালুল। (অর্থাৎ, এ অপবাদ তৈরি ও ব্যাপকভাবে প্রচার করেছে এ মুনাফিক আবদুল্লাহ ইবনে উবাই) যখন তোমরা তা শ্রবণ করলে, তখন কেন বললে না; এ বিষয়ে বলাবলি করা আমাদের উচিত নয়; আল্লাহ্ পবিত্র, এ তো এক গুরুতর অপবাদ। তারা কেন এ ব্যাপারে চারজন সাক্ষী উপস্থিত করেনি? যেহেতু তারা সাক্ষী উপস্থিত করেনি, সে কারণে তারা আল্লাহ্র বিধানে মিথ্যাবাদী।"

## بَاب لَوْلَا إِذْ سَمِعْتُمُوهُ ظَنَّ الْمُؤْمِنُونَ وَالْمُؤْمِنَاتُ بِأَنْفُسِهِمْ خَيْرًا إِلَى قَوْلِهِ الْكَاذِبُونَ

**২৪৭৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তারা কেন এ ব্যাপারে চারজন সাক্ষী উপস্থিত করেনি? যেহেতু তারা সাক্ষী উপস্থিত করেনি, সে কারণে তারা আল্লাহ্র বিধানে মিথ্যাবাদী।"

অর্থাৎ, যখন তোমরা একথা শুনেছিলে তখন কেন বললে না যে, এরকম কথা মুখে উচ্চারণ সম্ভব নয়, সুবহানাল্লাহ এটা বিরাট অপবাদ! অতঃপর তারা কেন এর স্বপক্ষে চারজন সাক্ষী উপস্থিত করল না। সুতরাং তারাই মিথ্যাবাদী।

**ব্যাখ্যা :** এখানে বিভিন্ন কপি রয়েছে। আমাদের ভারতীয় কপিতে এমনি আছে, যা আমি উল্লেখ করেছি। তাছাড়া বুখারী শরীফের বড় দুটি ব্যাখ্যাগ্রন্থের মধ্য হতে ফাতহুল বারীও ভারতীয় কপির মত। কিন্তু তাতে প্রশ্ন হল যে, তা কুরআনের (কিরাআত) অনুযায়ী নয়। পক্ষান্তরে বুখারীর দ্বিতীয় বড় ব্যাখ্যাগ্রন্থ উমদাতুল কারীতে এর বিপরীত আছে।

حَدَّثَنَا يَحْيَى بْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ يُونُسَ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي عُرْوَةُ بْنُ الزُّبَيْرِ وَسَعِيدُ بْنُ الْمُسَيَّبِ وَعَلْقَمَةُ بْنُ وَقَّاصٍ وَعُبَيْدُ اللَّهِ بْنُ عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ بْنِ مَسْعُودٍ عَنْ حَدِيثِ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ قَالَ لَهَا أَهْلُ الْإِفْكِ مَا قَالُوا فَبَرَّأَهَا اللَّهُ مِمَّا قَالُوا وَكُلٌّ حَدَّثَنِي طَائِفَةً مِنْ الْحَدِيثِ وَبَعْضُ حَدِيثِهِمْ يُصَدِّقُ بَعْضًا وَإِنْ كَانَ بَعْضُهُمْ أَوْعَى لَهُ مِنْ بَعْضٍ الَّذِي حَدَّثَنِي عُرْوَةُ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا زَوْجَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا أَرَادَ أَنْ يَخْرُجَ أَقْرَعَ بَيْنَ أَزْوَاجِهِ فَأَيَّتُهُنَّ خَرَجَ سَهْمُهَا خَرَجَ بِهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَعَهُ قَالَتْ عَائِشَةُ فَأَقْرَعَ بَيْنَنَا فِي غَزْوَةٍ غَزَاهَا فَخَرَجَ سَهْمِي فَخَرَجْتُ مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَعْدَمَا نَزَلَ الْحِجَابُ فَأَنَا أُحْمَلُ فِي هَوْدَجِي وَأُنْزَلُ فِيهِ فَسِرْنَا حَتَّى إِذَا فَرَغَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ غَزْوَتِهِ تِلْكَ وَقَفَلَ وَدَنَوْنَا مِنْ الْمَدِينَةِ قَافِلِينَ آذَنَ لَيْلَةً بِالرَّحِيلِ فَقُمْتُ حِينَ آذَنُوا بِالرَّحِيلِ فَمَشَيْتُ حَتَّى جَاوَزْتُ الْجَيْشَ فَلَمَّا قَضَيْتُ شَأْنِي أَقْبَلْتُ إِلَى رَحْلِي فَإِذَا عِقْدٌ لِي مِنْ جَزْعِ ظَفَارِ قَدْ انْقَطَعَ فَالْتَمَسْتُ عِقْدِي وَحَبَسَنِي ابْتِغَاؤُهُ وَأَقْبَلَ الرَّهْطُ الَّذِينَ كَانُوا يَرْحَلُونَ لِي فَاحْتَمَلُوا هَوْدَجِي فَرَحَلُوهُ عَلَى بَعِيرِي الَّذِي كُنْتُ رَكِبْتُ وَهُمْ يَحْسِبُونَ أَنِّي فِيهِ وَكَانَ النِّسَاءُ إِذْ ذَاكَ خِفَافًا لَمْ يُثْقِلْهُنَّ اللَّحْمُ إِنَّمَا تَأْكُلُ الْعُلْقَةَ مِنْ الطَّعَامِ فَلَمْ يَسْتَنْكِرْ الْقَوْمُ خِفَّةَ الْهَوْدَجِ حِينَ رَفَعُوهُ وَكُنْتُ جَارِيَةً حَدِيثَةَ السِّنِّ فَبَعَثُوا الْجَمَلَ وَسَارُوا فَوَجَدْتُ عِقْدِي بَعْدَمَا اسْتَمَرَّ الْجَيْشُ فَجِئْتُ مَنَازِلَهُمْ وَلَيْسَ بِهَا دَاعٍ وَلَا مُجِيبٌ فَأَمَمْتُ مَنْزِلِي الَّذِي كُنْتُ بِهِ وَظَنَنْتُ أَنَّهُمْ سَيَفْقِدُونِي فَيَرْجِعُونَ إِلَيَّ فَبَيْنَا أَنَا جَالِسَةٌ فِي مَنْزِلِي غَلَبَتْنِي عَيْنِي فَنِمْتُ وَكَانَ صَفْوَانُ بْنُ

الْمُعَطَّلِ السُّلَمِيُّ ثُمَّ الذَّكْوَانِيُّ مِنْ وَرَاءِ الْجَيْشِ فَأَدْلَجَ فَأَصْبَحَ عِنْدَ مَنْزِلِي فَرَأَى سَوَادَ إِنْسَانٍ نَائِمٍ فَأَتَانِي فَعَرَفَنِي حِينَ رَآنِي وَكَانَ رَآنِي قَبْلَ الْحِجَابِ فَاسْتَيْقَظْتُ بِاسْتِرْجَاعِهِ حِينَ عَرَفَنِي فَخَمَّرْتُ وَجْهِي بِجِلْبَابِي وَ وَاللَّهِ مَا كَلَّمَنِي كَلِمَةً وَلَا سَمِعْتُ مِنْهُ كَلِمَةً غَيْرَ اسْتِرْجَاعِهِ حَتَّى أَنَاخَ رَاحِلَتَهُ فَوَطِئَ عَلَى يَدَيْهَا فَرَكِبْتُهَا فَانْطَلَقَ يَقُودُ بِي الرَّاحِلَةَ حَتَّى أَتَيْنَا الْجَيْشَ بَعْدَمَا نَزَلُوا مُوغِرِينَ فِي نَحْرِ الظَّهِيرَةِ

فَهَلَكَ مَنْ هَلَكَ وَكَانَ الَّذِي تَوَلَّى الْإِفْكَ عَبْدَ اللَّهِ بْنَ أُبَيٍّ ابْنَ سَلُولَ فَقَدِمْنَا الْمَدِينَةَ فَاشْتَكَيْتُ حِينَ قَدِمْتُ شَهْرًا وَالنَّاسُ يُفِيضُونَ فِي قَوْلِ أَصْحَابِ الْإِفْكِ لَا أَشْعُرُ بِشَيْءٍ مِنْ ذَلِكَ وَهُوَ يَرِيبُنِي فِي وَجَعِي أَنِّي لَا أَعْرِفُ مِنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اللُّطْفَ الَّذِي كُنْتُ أَرَى مِنْهُ حِينَ أَشْتَكِي إِنَّمَا يَدْخُلُ عَلَيَّ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَيُسَلِّمُ ثُمَّ يَقُولُ كَيْفَ تِيكُمْ ثُمَّ يَنْصَرِفُ فَذَاكَ الَّذِي يَرِيبُنِي وَلَا أَشْعُرُ بِالشَّرِّ حَتَّى خَرَجْتُ بَعْدَمَا نَقَهْتُ فَخَرَجَتْ مَعِي أُمُّ مِسْطَحٍ قِبَلَ الْمَنَاصِعِ وَهُوَ مُتَبَرَّزُنَا وَكُنَّا لَا نَخْرُجُ إِلَّا لَيْلًا إِلَى لَيْلٍ وَذَلِكَ قَبْلَ أَنْ نَتَّخِذَ الْكُنُفَ قَرِيبًا مِنْ بُيُوتِنَا وَأَمْرُنَا أَمْرُ الْعَرَبِ الْأُوَلِ فِي التَّبَرُّزِ قِبَلَ الْغَائِطِ فَكُنَّا نَتَأَذَّى بِالْكُنُفِ أَنْ نَتَّخِذَهَا عِنْدَ بُيُوتِنَا فَانْطَلَقْتُ أَنَا وَأُمُّ مِسْطَحٍ وَهِيَ ابْنَةُ أَبِي رُهْمِ بْنِ عَبْدِ مَنَافٍ وَأُمُّهَا بِنْتُ صَخْرِ بْنِ عَامِرٍ خَالَةُ أَبِي بَكْرٍ الصِّدِّيقِ وَابْنُهَا مِسْطَحُ بْنُ أُثَاثَةَ فَأَقْبَلْتُ أَنَا وَأُمُّ مِسْطَحٍ قِبَلَ بَيْتِي وَقَدْ فَرَغْنَا مِنْ شَأْنِنَا فَعَثَرَتْ أُمُّ مِسْطَحٍ فِي مِرْطِهَا فَقَالَتْ تَعِسَ مِسْطَحٌ فَقُلْتُ لَهَا بِئْسَ مَا قُلْتِ أَتَسُبِّينَ رَجُلًا شَهِدَ بَدْرًا قَالَتْ أَيْ هَنْتَاهْ أَوَلَمْ تَسْمَعِي مَا قَالَ قَالَتْ قُلْتُ وَمَا قَالَ فَأَخْبَرَتْنِي بِقَوْلِ أَهْلِ الْإِفْكِ فَازْدَدْتُ مَرَضًا عَلَى مَرَضِي فَلَمَّا رَجَعْتُ إِلَى بَيْتِي وَدَخَلَ عَلَيَّ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ تَعْنِي سَلَّمَ ثُمَّ قَالَ كَيْفَ تِيكُمْ فَقُلْتُ أَتَأْذَنُ لِي أَنْ آتِيَ أَبَوَيَّ قَالَتْ وَأَنَا حِينَئِذٍ أُرِيدُ أَنْ أَسْتَيْقِنَ الْخَبَرَ مِنْ قِبَلِهِمَا قَالَتْ فَأَذِنَ لِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَجِئْتُ أَبَوَيَّ فَقُلْتُ لِأُمِّي يَا أُمَّتَاهْ مَا يَتَحَدَّثُ النَّاسُ قَالَتْ يَا بُنَيَّةُ هَوِّنِي عَلَيْكِ فَوَاللَّهِ لَقَلَّمَا كَانَتْ امْرَأَةٌ قَطُّ وَضِيئَةٌ عِنْدَ رَجُلٍ يُحِبُّهَا وَلَهَا ضَرَائِرُ إِلَّا كَثَّرْنَ عَلَيْهَا قَالَتْ فَقُلْتُ سُبْحَانَ اللَّهِ أَوَلَقَدْ تَحَدَّثَ النَّاسُ بِهَذَا قَالَتْ فَبَكَيْتُ تِلْكَ اللَّيْلَةَ حَتَّى أَصْبَحْتُ لَا يَرْقَأُ لِي دَمْعٌ وَلَا أَكْتَحِلُ بِنَوْمٍ حَتَّى أَصْبَحْتُ أَبْكِي فَدَعَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلِيَّ بْنَ أَبِي طَالِبٍ وَأُسَامَةَ بْنَ زَيْدٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا حِينَ اسْتَلْبَثَ الْوَحْيُ يَسْتَأْمِرُهُمَا فِي فِرَاقِ أَهْلِهِ قَالَتْ فَأَمَّا أُسَامَةُ بْنُ زَيْدٍ فَأَشَارَ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِالَّذِي يَعْلَمُ مِنْ بَرَاءَةِ أَهْلِهِ وَبِالَّذِي يَعْلَمُ لَهُمْ فِي نَفْسِهِ مِنْ الْوُدِّ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ أَهْلَكَ وَلَا نَعْلَمُ إِلَّا خَيْرًا وَأَمَّا عَلِيُّ بْنُ أَبِي طَالِبٍ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ لَمْ يُضَيِّقْ اللَّهُ عَلَيْكَ وَالنِّسَاءُ سِوَاهَا كَثِيرٌ وَإِنْ تَسْأَلْ الْجَارِيَةَ تَصْدُقْكَ

قَالَتْ فَدَعَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَرِيرَةَ فَقَالَ أَيْ بَرِيرَةُ هَلْ رَأَيْتِ مِنْ شَيْءٍ يَرِيبُكِ قَالَتْ بَرِيرَةُ لَا وَالَّذِي بَعَثَكَ بِالْحَقِّ إِنْ رَأَيْتُ عَلَيْهَا أَمْرًا أَغْمِصُهُ عَلَيْهَا أَكْثَرَ مِنْ أَنَّهَا جَارِيَةٌ حَدِيثَةُ السِّنِّ تَنَامُ عَنْ عَجِينِ أَهْلِهَا فَتَأْتِي الدَّاجِنُ فَتَأْكُلُهُ فَقَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَاسْتَعْذَرَ يَوْمَئِذٍ مِنْ عَبْدِ اللَّهِ بْنِ أُبَيٍّ ابْنِ سَلُولَ قَالَتْ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ عَلَى الْمِنْبَرِ يَا مَعْشَرَ الْمُسْلِمِينَ مَنْ يَعْذِرُنِي مِنْ رَجُلٍ قَدْ بَلَغَنِي أَذَاهُ فِي أَهْلِ بَيْتِي فَوَاللَّهِ مَا عَلِمْتُ عَلَى أَهْلِي إِلَّا خَيْرًا

وَلَقَدْ ذَكَرُوا رَجُلًا مَا عَلِمْتُ عَلَيْهِ إِلَّا خَيْرًا وَمَا كَانَ يَدْخُلُ عَلَى أَهْلِي إِلَّا مَعِي فَقَامَ سَعْدُ بْنُ مُعَاذٍ الْأَنْصَارِيُّ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ أَنَا أَعْذِرُكَ مِنْهُ إِنْ كَانَ مِنَ الْأَوْسِ ضَرَبْتُ عُنُقَهُ وَإِنْ كَانَ مِنْ إِخْوَانِنَا مِنَ الْخَزْرَجِ أَمَرْتَنَا فَفَعَلْنَا أَمْرَكَ قَالَتْ فَقَامَ سَعْدُ بْنُ عُبَادَةَ وَهُوَ سَيِّدُ الْخَزْرَجِ وَكَانَ قَبْلَ ذَلِكَ رَجُلًا صَالِحًا وَلَكِنِ احْتَمَلَتْهُ الْحَمِيَّةُ فَقَالَ لِسَعْدٍ كَذَبْتَ لَعَمْرُ اللَّهِ لَا تَقْتُلُهُ وَلَا تَقْدِرُ عَلَى قَتْلِهِ فَقَامَ أُسَيْدُ بْنُ حُضَيْرٍ وَهُوَ ابْنُ عَمِّ سَعْدِ بْنِ مُعَاذٍ فَقَالَ لِسَعْدِ بْنِ عُبَادَةَ كَذَبْتَ لَعَمْرُ اللَّهِ لَنَقْتُلَنَّهُ فَإِنَّكَ مُنَافِقٌ تُجَادِلُ عَنِ الْمُنَافِقِينَ فَتَثَاوَرَ الْحَيَّانِ الْأَوْسُ وَالْخَزْرَجُ حَتَّى هَمُّوا أَنْ يَقْتَتِلُوا وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَائِمٌ عَلَى الْمِنْبَرِ فَلَمْ يَزَلْ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُخَفِّضُهُمْ حَتَّى سَكَتُوا وَسَكَتَ قَالَتْ فَبَكَيْتُ يَوْمِي ذَلِكَ لَا يَرْقَأُ لِي دَمْعٌ وَلَا أَكْتَحِلُ بِنَوْمٍ قَالَتْ فَأَصْبَحَ أَبَوَايَ عِنْدِي وَقَدْ بَكَيْتُ لَيْلَتَيْنِ وَيَوْمًا لَا أَكْتَحِلُ بِنَوْمٍ وَلَا يَرْقَأُ لِي دَمْعٌ يَظُنَّانِ أَنَّ الْبُكَاءَ فَالِقٌ كَبِدِي قَالَتْ فَبَيْنَمَا هُمَا جَالِسَانِ عِنْدِي وَأَنَا أَبْكِي فَاسْتَأْذَنَتْ عَلَيَّ امْرَأَةٌ مِنَ الْأَنْصَارِ فَأَذِنْتُ لَهَا فَجَلَسَتْ تَبْكِي مَعِي

قَالَتْ فَبَيْنَا نَحْنُ عَلَى ذَلِكَ دَخَلَ عَلَيْنَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَسَلَّمَ ثُمَّ جَلَسَ قَالَتْ وَلَمْ يَجْلِسْ عِنْدِي مُنْذُ قِيلَ مَا قِيلَ قَبْلَهَا وَقَدْ لَبِثَ شَهْرًا لَا يُوحَى إِلَيْهِ فِي شَأْنِي قَالَتْ فَتَشَهَّدَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ جَلَسَ ثُمَّ قَالَ أَمَّا بَعْدُ يَا عَائِشَةُ فَإِنَّهُ قَدْ بَلَغَنِي عَنْكِ كَذَا وَكَذَا فَإِنْ كُنْتِ بَرِيئَةً فَسَيُبَرِّئُكِ اللَّهُ وَإِنْ كُنْتِ أَلْمَمْتِ بِذَنْبٍ فَاسْتَغْفِرِي اللَّهَ وَتُوبِي إِلَيْهِ فَإِنَّ الْعَبْدَ إِذَا اعْتَرَفَ بِذَنْبِهِ ثُمَّ تَابَ إِلَى اللَّهِ تَابَ اللَّهُ عَلَيْهِ قَالَتْ فَلَمَّا قَضَى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَقَالَتَهُ قَلَصَ دَمْعِي حَتَّى مَا أُحِسُّ مِنْهُ قَطْرَةً فَقُلْتُ لِأَبِي أَجِبْ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِيمَا قَالَ قَالَ وَاللَّهِ مَا أَدْرِي مَا أَقُولُ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقُلْتُ لِأُمِّي أَجِيبِي رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

قَالَتْ مَا أَدْرِي مَا أَقُولُ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ فَقُلْتُ وَأَنَا جَارِيَةٌ حَدِيثَةُ السِّنِّ لَا أَقْرَأُ كَثِيرًا مِنَ الْقُرْآنِ إِنِّي وَاللَّهِ لَقَدْ عَلِمْتُ لَقَدْ سَمِعْتُمْ هَذَا الْحَدِيثَ حَتَّى اسْتَقَرَّ فِي أَنْفُسِكُمْ وَصَدَّقْتُمْ بِهِ فَلَئِنْ قُلْتُ لَكُمْ إِنِّي بَرِيئَةٌ وَاللَّهُ يَعْلَمُ أَنِّي بَرِيئَةٌ لَا تُصَدِّقُونِي بِذَلِكَ وَلَئِنِ اعْتَرَفْتُ لَكُمْ بِأَمْرٍ وَاللَّهُ يَعْلَمُ أَنِّي مِنْهُ بَرِيئَةٌ لَتُصَدِّقُنِّي وَاللَّهِ مَا أَجِدُ لَكُمْ مَثَلًا إِلَّا قَوْلَ أَبِي يُوسُفَ قَالَ فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ قَالَتْ ثُمَّ تَحَوَّلْتُ فَاضْطَجَعْتُ عَلَى فِرَاشِي قَالَتْ وَأَنَا حِينَئِذٍ أَعْلَمُ أَنِّي بَرِيئَةٌ وَأَنَّ اللَّهَ مُبَرِّئِي بِبَرَاءَتِي وَلَكِنْ وَاللَّهِ مَا كُنْتُ أَظُنُّ أَنَّ اللَّهَ مُنْزِلٌ فِي شَأْنِي وَحْيًا يُتْلَى وَلَشَأْنِي فِي نَفْسِي كَانَ أَحْقَرَ مِنْ أَنْ يَتَكَلَّمَ اللَّهُ فِيَّ بِأَمْرٍ يُتْلَى وَلَكِنْ كُنْتُ أَرْجُو أَنْ يَرَى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي النَّوْمِ رُؤْيَا يُبَرِّئُنِي اللَّهُ بِهَا قَالَتْ فَوَاللَّهِ مَا رَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَا خَرَجَ أَحَدٌ مِنْ أَهْلِ الْبَيْتِ حَتَّى أُنْزِلَ عَلَيْهِ فَأَخَذَهُ مَا كَانَ يَأْخُذُهُ مِنَ الْبُرَحَاءِ حَتَّى إِنَّهُ لَيَتَحَدَّرُ مِنْهُ مِثْلُ الْجُمَانِ مِنَ الْعَرَقِ وَهُوَ فِي يَوْمٍ شَاتٍ مِنْ ثِقَلِ الْقَوْلِ الَّذِي يُنْزَلُ عَلَيْهِ

قَالَتْ فَلَمَّا سُرِّيَ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ سُرِّيَ عَنْهُ وَهُوَ يَضْحَكُ فَكَانَتْ أَوَّلُ كَلِمَةٍ تَكَلَّمَ بِهَا يَا عَائِشَةُ أَمَّا اللَّهُ عَزَّ وَجَلَّ فَقَدْ بَرَّأَكِ فَقَالَتْ أُمِّي قُومِي إِلَيْهِ قَالَتْ فَقُلْتُ لَا وَاللَّهِ لَا أَقُومُ إِلَيْهِ وَلَا أَحْمَدُ إِلَّا اللَّهَ عَزَّ وَجَلَّ فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ إِنَّ الَّذِينَ جَاءُوا بِالْإِفْكِ عُصْبَةٌ مِنْكُمْ لَا تَحْسَبُوهُ الْعَشْرَ الْآيَاتِ كُلَّهَا فَلَمَّا أَنْزَلَ اللَّهُ هَذَا فِي بَرَاءَتِي قَالَ أَبُو بَكْرٍ

لصِّدِّيقُ رَضِيَ اللَّهُ عَنْهُ وَكَانَ يُنْفِقُ عَلَى مِسْطَحِ بْنِ أُثَاثَةَ لِقَرَابَتِهِ مِنْهُ وَفَقْرِهِ وَاللَّهِ لَا أُنْفِقُ عَلَى مِسْطَحٍ شَيْئًا أَبَدًا بَعْدَ الَّذِي قَالَ لِعَائِشَةَ مَا قَالَ فَأَنْزَلَ اللَّهُ وَلَا يَأْتَلِ أُولُو الْفَضْلِ مِنْكُمْ وَالسَّعَةِ أَنْ يُؤْتُوا أُولِي الْقُرْبَى وَالْمَسَاكِينَ وَالْمُهَاجِرِينَ فِي سَبِيلِ اللَّهِ وَلْيَعْفُوا وَلْيَصْفَحُوا أَلَا تُحِبُّونَ أَنْ يَغْفِرَ اللَّهُ لَكُمْ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ قَالَ أَبُو بَكْرٍ بَلَى وَاللَّهِ إِنِّي أُحِبُّ أَنْ يَغْفِرَ اللَّهُ لِي فَرَجَعَ إِلَى مِسْطَحٍ النَّفَقَةَ الَّتِي كَانَ يُنْفِقُ عَلَيْهِ وَقَالَ وَاللَّهِ لَا أَنْزِعُهَا مِنْهُ أَبَدًا قَالَتْ عَائِشَةُ وَكَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَسْأَلُ زَيْنَبَ ابْنَةَ جَحْشٍ عَنْ أَمْرِي فَقَالَ يَا زَيْنَبُ مَاذَا عَلِمْتِ أَوْ رَأَيْتِ فَقَالَتْ يَا رَسُولَ اللَّهِ أَحْمِي سَمْعِي وَبَصَرِي مَا عَلِمْتُ إِلَّا خَيْرًا قَالَتْ وَهِيَ الَّتِي كَانَتْ تُسَامِينِي مِنْ أَزْوَاجِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَعَصَمَهَا اللَّهُ بِالْوَرَعِ وَطَفِقَتْ أُخْتُهَا حَمْنَةُ تُحَارِبُ لَهَا فَهَلَكَتْ فِيمَنْ هَلَكَ مِنْ أَصْحَابِ الْإِفْكِ

২৭৪. ইয়াহইয়া ইব্‌নে বুকায়র র............ (ইমাম যুহরী মুহাম্মদ ইবনে মুসলিম) ইব্‌নে শিহাব র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমাকে উরওয়া, ইব্‌নে মূসা ইয়্যিব, আলকামা ইব্‌নে ওয়াক্কাস, উবায়দুল্লাহ্ ইব্‌নে উতবা ইব্‌নে মাসউদ র. নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর এর সহধর্মীণী হযরত আয়েশা রা. -এর ঘটনা সম্পর্কে বলেন, যখন অপবাদকারীরা তাঁর প্রতি অপবাদ এনেছিল এবং আল্লাহ তা'আলা তাঁকে তাদের অভিযোগ থেকে নির্দোষ থাকার বর্ণনা দেন। তাদের (উক্ত চার মনীষীর) প্রত্যেকেই ঘটনার অংশ বিশেষ আমাকে অবহিত করেন। অবশ্য তাদের পরস্পর পরস্পরের বর্ণনার সমর্থন করে, যদিও তাদের মধ্যে কেউ অন্যের তুলনায় এ ঘটনাটি বেশি সংরক্ষণ করেছেন। (বিভিন্ন ধরনের হিফজ সত্ত্বেও সবার বিবরণ এক রকম ছিল।) তবে উরওয়া আয়েশা রা.সূত্রে বলেছেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন কোথাও সফরে বের হতেন, তখন তিনি তাঁর স্ত্রীগণের মধ্যে লটারী দিতেন। এতে যার নাম উঠত, তাঁকে সঙ্গে নিয়ে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বের হতেন।

আয়েশা রা. বলেন, অতএব, কোন এক যুদ্ধে (বনী মুসতালিক যুদ্ধে) যাওয়ার সময় আমাদের (নিয়মানুযায়ী স্বীয় স্ত্রীগণের ) মধ্যে লটারী দিলেন, তাতে আমার নাম উঠল। আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে বের হলাম, পর্দার আয়াত অবতীর্ণ হওয়ার পরে। আমাকে হাওদায় করে উঠানো হতো এবং তাতে করে (অর্থাৎ, হাওদাসহ উটের উপর থেকে) নামানো হতো। এভাবেই আমরা চললাম। যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যুদ্ধ শেষ করে ফিরলেন এবং ফেরার পথে আমরা মদীনার নিকটবর্তী হলাম। একদা (মনজিল থেকে রওয়ানা দেয়ার জন্য রাত থাকতেই ঘোষণা দিলেন। এ ঘোষণা দিলে আমি উঠে সৈন্যদের অবস্থানস্থল থেকে (প্রস্রাব-পায়খানার হাজত সেরে আসার জন্য) কিছু দূরে চলে গেলাম। আমার প্রাকৃতিক প্রয়োজন সেরে যখন সওয়ারীর কাছে এলাম, তখন দেখতে পেলাম যে, জিফারের পুতি দানা খচিত আমার হারটি ছিঁড়ে (পথিমধ্যে) কোথাও পড়ে গেছে।

আমি তা খোঁজ করতে লাগলাম খোঁজ করতে আমার একটু দেরী হয়ে গেল। ইতিমধ্যে এ সকল লোক যারা আমাকে সওয়ার করাতো তারা, আমি আমার হাওদার ভেতরে আছি মনে করে আমার হাওদা উটের পিঠে রেখে দিল। কেননা এ সময় শরীরের গোশত আমাকে ভারী করেনি (হালকা পাতলা ছিলাম)। আমরা তো খুব অল্প-খাদ্য গ্রহণ করতাম। আমি ছিলাম অল্পবয়স্কা এক বালিকা। সুতরাং হাওদা উঠাবার সময় তা যে খুব হালকা তা তারা বুঝতে পারেনি এবং তারা উট হাঁকিয়ে রওয়ানা দিল।

সেনাদল চলে যাওয়ার পর আমি আমার হার পেয়ে গেলাম এবং যেখানে তারা ছিল সেখানে ফিরে এলাম। তখন সেখানে এমন কেউ ছিল না, যে ডাকবে বা ডাকে সাড়া দিবে। আমি যেখানে ছিলাম সে স্থানেই থেকে গেলাম। প্রথমে যেখানে বসেছিলাম সেখানে গিয়ে বসলাম) এ ধারণায় বসে থাকলাম যে, যখন কিছুদূর গিয়ে আমাকে দেখতে পাবে না, তখন এ স্থানে অবশ্যই খুঁজতে আসবে। সেখানে বসা অবস্থায় আমার চোখে ঘুম এসে গেল, আমি ঘুমিয়ে পড়লাম।

আর সৈন্যবাহিনীর পিছনে ছিলেন সাফওয়ান ইব্‌নে মু'আত্তাল সুলামী যাকওয়ানী। তিনি শেষ রাতে রওয়ানা দিয়ে ভোর বেলা আমার এ স্থানে এসে পৌছলেন। তিনি দূর থেকে) একজন মানুষের আকৃতি নিদ্রাবস্থায় দেখতে পেলেন। তিনি আমার কাছে এসে আমাকে চেনার পর উচ্চকণ্ঠে "ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন" পড়লেন। এটি পড়ার আওয়াজে আমি উঠে গেলাম। তৎক্ষনাৎ আমি আমার চাদর দিয়ে চেহারা ঢেকে নিলাম। আল্লাহর কসম, তিনি আমার সঙ্গে অন্য কোন কথাই বলেননি এবং তাঁর মুখ হতে "ইন্না ইলায়হি ওয়া ইন্না ইলাইহি রাজিউন' ছাড়া আর কোন কথা আমি শুনিনি। এরপর তিনি তাঁর উষ্ট্রী বসালেন। এবং (যাতে আমি আরোহণ করতে পারি সেজন্য) সামনের দুই পা নিজ পায়ে দাবিয়ে রাখলেন। আর আমি তাতে আরোহণ করলাম। তখন সাফওয়ান উষ্ট্রীর লাগাম ধরে (তিনি নিজে পায়ে হেঁটে) চললেন। শেষ পর্যন্ত আমরা সৈন্যবাহিনীর নিকট এ সময় গিয়ে পৌছলাম, যখন তারা ভরদুপুরে প্রচণ্ড উত্তাপের সময় (রৌদ্র থেকে বাঁচার জন্য) অবস্থান করেন।

(এ ঘটনাকে কেন্দ্র করে) যারা ধ্বংস হওয়ার তারা ধ্বংস হল। আর যে ব্যক্তি এ অপবাদে নেতৃত্ব দেয়, সে ছিল (মুনাফিক সরদার) আবদুল্লাহ্ ইব্‌নে উবাই ইব্‌নে সালূল। তারপর আমি মদীনায় এসে পৌছলাম এবং পৌছার পর আমি দীর্ঘ একমাস পর্যন্ত অসুস্থ ছিলাম। আর অপবাদকারীদের কথা নিয়ে লোকেরা রটনা করছিল। আমি এসব কিছুই বুঝতে পারিনি। তবে এটি আমাকে সন্দেহে ফেলেছিল যে, আমার অসুস্থ অবস্থায় স্বাভাবিকভাবে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যে রকম স্নেহ-ভালবাসা দেখাতেন, এভাবে তেমনি ভালবাসা দেখাচ্ছেন না। শুধু এতটুকুই ছিল যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার কাছে আসতেন এবং সালাম দিয়ে জিজ্ঞেস করতেন, তোমার অবস্থা কী? তারপর তিনি ফিরে যেতেন। এই আচরণই আমাকে সন্দেহে ফেলেছিল; অথচ আমি এই অপপ্রচার সম্বন্ধে জানতেই পারিনি।

অবশেষে একটু সুস্থ হওয়ার পর মিসতাহের মায়ের সঙ্গে মানাসি'র (ময়দান বা জঙ্গলের ) দিকে বের হলাম। সে জায়গাটিই ছিল আমাদের প্রাকৃতিক প্রয়োজন সারার স্থান। আর আমরা কেবল রাতের পর রাতেই বাইরে যেতাম। এ (ময়দানে-জঙ্গলে গমন) ছিল সে সময়ের কথা যখন আমাদের ঘরসংলগ্ন পায়খানা নির্মিত হয়নি। আমাদের অবস্থা ছিল, অনেকটা প্রাচীন আরবদের নিচু ময়দানের দিকে বের হয়ে প্রাকৃতিক প্রয়োজন সারা। কেননা, ঘরসংলগ্ন পায়খানা নির্মাণকে আমরা কষ্টকর মনে করতাম। কাজেই আমি ও মিসতাহের মা আমাদের প্রাকৃতিক প্রয়োজন সারার জন্য রওয়ানা হলাম। মিসতাহের মা ছিলেন আবু রুহম ইবনে আবদে মানাফের কণ্যা। তাঁর (উম্মে মিসতাহর) মা ছিলেন সাখর ইব্‌নে আমিরের কন্যা (রায়িতা), যিনি আবু বকর সিদ্দীক রা. -এর খালা ছিলেন। আর তার পুত্র ছিলেন 'মিসতাহ্ ইব্‌নে উসাসাহ'।

আমি ও উম্মে মিসতাহ্ আমাদের প্রয়োজন সেরে ঘরের দিকে ফিরলাম। তখন মিসতাহের মা তার চাদরে হোঁচট খেয়ে বললেন, 'মিসতাহ্' ধ্বংস হোক। আমি তা (উম্মে মিসতাহ) কে বললাম, আপনি খুব খারাপ কথা বলছেন, আপনি কি এমন এক ব্যক্তিকে মন্দ বলছেন, যে বদরের যুদ্ধে হাজির ছিল? তিনি বললেন, হে আত্মভোলা! তুমি কি শোননি সে কি বলেছে? আমি বললাম, সে কি বলেছে? তিনি বললেন, এমন এমন। এ বলে তিনি অপবাদকারীদের মিথ্যা অপবাদ সম্পর্কে আমাকে বিস্তারিত খবর দিলেন। এতে আমার অসুখের মাত্রা বৃদ্ধি পেল। যখন আমি ফিরে আসলাম এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার ঘরে প্রবেশ করে বললেন, তুমি কেমন আছ? তখন আমি বললাম, আপনি কি আমাকে আমার আব্বা-আম্মার নিকট যেতে অনুমতি দিবেন? তিনি বললেন, তখন আমার উদ্দেশ্য ছিল, আমি তাঁদের কাছে গিয়ে তাঁদের থেকে আমার এ ঘটনা সম্পর্কে নিশ্চিতভাবে জেনে নেই। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে (যাওয়ার জন্য) অনুমতি দিলেন।

আমি আব্বা-আম্মার কাছে চলে গেলাম এবং আমার আম্মাকে বললাম, ও গো আম্মা! লোকেরা কী বলাবলি করছে? তিনি বললেন, বেটি! তুমি তোমার মন হালকা রাখ। আল্লাহর কসম! এমন কমই দেখা যায় যে, কোন পুরুষের কাছে

এমন সুন্দরী রূপবতী স্ত্রী আছে, যাকে সে ভালবাসে এবং তার সতীন আছে; অথচ তার ত্রুটি বের করা হয় না। রাবী বলেন, আয়েশা রা. বললেন, আমি বললাম, 'সুবহানাল্লাহ্'! সত্যি কি লোকেরা এ ব্যাপারে বলাবলি করছে? তিনি বলেন, আমি সে রাত কেঁদে কাটালাম, এমন কি ভোর হয়ে গেল, তথাপি আমার কান্না থামল না এবং আমি ঘুমাতেও পারলাম না। আমি কাঁদতে কাঁদতেই ভোর হল। যখন ওহী আসতে দেরী হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আলী ইব্‌নে আবু তালিব রা., উসামা ইব্‌নে যায়দ রা. কে তাঁর স্ত্রী (অর্থাৎ, স্বয়ং হযরত আয়েশা রা.) এর বিচ্ছেদের ব্যাপারে তাঁদের পরামর্শের জন্য ডাকলেন। তিনি বলেন, উসামা ইব্‌নে যায়দ তাঁর সহধর্মিণী (আয়েশা রা.) -এর পবিত্রতা এবং তাঁর অন্তরে তাঁদের প্রতি তাঁর ভালবাসা সম্পর্কে যা জানেন তার আলোকে তাঁকে পরামর্শ দিতে গিয়ে বললেন, ইয়া রাসূলাল্লাহ! আপনার পরিবার সম্পর্কে আমরা ভাল ধারণাই পোষণ করি। আর আলী ইব্‌নে আবু তালিব রা. (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর চিন্তা- পেরেশানী দেখে তাঁকে) বললেন, ইয়া রাসূলাল্লাহ! আল্লাহ্ আপনার উপর কোন সংকীর্ণতা আরোপ করেননি এবং তিনি ছাড়া বহু মহিলা রয়েছেন। আর আপনি যদি খাদেমা (বারীরা রা.) কে জিজ্ঞেস করেন, সে আপনার কাছে সত্য ঘটনা বলবে।

তিনি (আয়েশা রা.) বলেন, তারপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বারীরাকে ডাকলেন এবং বললেন, হে বারীরা! তুমি কি সন্দেহজনক কিছু তাঁর মধ্যে দেখতে পেয়েছ? বারীরা রা. বললেন, কসম সে সত্তার যিনি আপনাকে সত্য সহ প্রেরণ করেছেন! আমি এমন কোন কিছু তাঁর মধ্যে দেখতে পাইনি, যদ্বারা আমি তাঁকে দোষারোপ করতে পারি। তবে তাঁর মধ্যে একটি জিনিস অবশ্যই আছে, তা হল, তিনি একজন অল্পবয়স্কা বালিকা। তিনি কখনও তাঁর পরিবারের আটার খামির রেখে ঘুমিয়ে পড়েন। আর বকরীর বাচ্চা এসে তা খেয়ে ফেলে। এরপরে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (মিম্বরে) দাঁড়ালেন। আবদুল্লাহ্ ইব্‌নে উবাই ইব্‌নে সালূলের বিরুদ্ধে তিনি সমর্থন চাইলেন।

আয়েশা রা. বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মিম্বরের উপর থেকে বললেন, হে মুসলিম সম্প্রদায়! এরূপ এক ব্যক্তির ব্যাপারে কে আমাকে সাহায্য করতে পারে, যার কষ্টদান এবার আমার পরিবার পর্যন্ত পৌছেছে- আমার স্ত্রীর ব্যাপারে সে আমাকে কষ্ট দিয়েছে। আল্লাহ্‌র কসম। আমি আমার স্ত্রী সম্পর্কে ভাল ছাড়া কিছুই জানিনা। তারা এমন এক পুরুষের নামোল্লেখ করে তার সম্পর্কে অভিযোগ এনেছে, যার সম্পর্কে আমি ভাল ছাড়া কিছুই জানি না। সে কখনও আমাকে ছাড়া আমার ঘরে আসেনি। এ কথা শুনে (আউস সরদার) সা'দ ইব্‌নে মু'আয আনসারী রা. দাঁড়িয়ে বললেন, ইয়া রাসূলাল্লাহ! তার বিরুদ্ধে আমি আপনাকে সাহায্য করব, যদি সে আউস গোত্রের হয়, তবে আমি তার গর্দান মেরে দিব। আর যদি আমাদের ভাই খাযরাজ গোত্রের লোক হয়, তবে আপনি নির্দেশ দিলে আমি আপনার নির্দেশ কার্যকর করব।

আয়েশা রা. বলেন, এরপর সা'দ ইব্‌নে উবাদা দাঁড়ালেন; তিনি খাযরাজ গোত্রের সর্দার। তিনি পূর্বে একজন নেককার লোক ছিলেন। কিন্তু এ সময় স্ব-গোত্রের পক্ষপাতিত্ব তার মধ্যে মাথাচাড়া দিয়ে উঠে। (মুনাফিক আবদুল্লাহ ইবনে উবাই ইবনে সালূল তারই গোত্রের অর্থাৎ, খাযরাজ গোত্রের সাথে সম্পৃক্ত ছিল) কাজেই তিনি সা'দকে বললেন, চিরঞ্জীব আল্লাহর কসম! তুমি মিথ্যা বলেছ, তুমি তাকে হত্যা করতে পারবে না এবং তাকে হত্যা করার ক্ষমতা তুমি রাখ না। তারপর উসাইদ ইব্‌নে হুযায়র দাড়ালেন, যিনি ছিলেন সা'দের চাচাতো ভাই। তিনি সা'দ ইব্‌নে উবাদাকে বলেন, চিরঞ্জীব আল্লাহর কসম! তুমি (সা'দ ইব্‌নে উবাদা রা.) মিথ্যা বলছ। আমরা অবশ্যই তাকে হত্যা করব। তুমি নিজেও মুনাফিক এবং মুনাফিকের পক্ষে প্রতিবাদ করছ। এতে আউস এবং খাযরাজ উভয় গোত্রের লোকেরা উত্তেজিত হয়ে উঠল। এমনকি তারা পরস্পর যুদ্ধে লিপ্ত হওয়ার উপক্রম হল। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মিম্বরে দাঁড়ানো ছিলেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের থামাতে লাগলেন। অবশেষে তারা থামল। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও নীরব হলেন।

আয়েশা রা. বলেন, আমি সেদিন এমনভাবে কাটালাম যে, আমার চোখের অশ্রুও থামেনি এবং চোখে ঘুমও আসেনি। আয়েশা রা. বলেন, (দ্বিতীয়) সকালবেলা আমার আব্বা-আম্মা আমার কাছে আসলেন, আর আমি দু'রাত এবং একদিন (একাধারে) কাঁদছিলাম। এর মধ্যে না আমার ঘুম হয় এবং না আমার চোখের পানি বন্ধ হয়। তাঁরা ধারণা করছিলেন যে, এ ক্রন্দনে আমার কলজে ফেটে যাবে। আয়েশা রা. বলেন, এর পূর্বে তারা যখন আমার কাছে বসা ছিলেন এবং আমি কাঁদছিলাম, ইত্যবসরে জনৈকা আনসারী মহিলা আমার কাছে আসার জন্য অনুমতি চাইলেন। আমি তাকে অনুমতি দিলাম। তিনি বসে আমার সাথে কাঁদতে লাগলেন। আমাদের এ অবস্থার মধ্যেই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের কাছে প্রবেশ করলেন এবং সালাম দিয়ে বসলেন। আয়েশা রা. বলেন, এর পূর্বে যখন থেকে এ কথা রটনা চলেছে, তিনি আমার কাছে বসেননি। এ অবস্থায় তিনি একমাস অপেক্ষা করেছেন, আমার সম্পর্কে ওহী আসেনি।

আয়েশা রা. বলেন, এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাশাহহুদ পাঠ করলেন। তারপর বললেন, হে আয়েশা! তোমার সম্পর্কে এরূপ কথা আমার কাছে পৌঁছেছে, তুমি যদি নির্দোষ হয়ে থাক, তবে অচিরেই আল্লাহ্ তা'আলা তোমার পবিত্রতা ব্যক্ত করে দিবেন। আর যদি তুমি কোন পাপে লিপ্ত হয়ে থাক, তবে আল্লাহর কাছে ক্ষমা চাও এবং তাঁর কাছে তওবা কর। কেননা, বান্দা যখন তার পাপ স্বীকার করে নেয় এবং আল্লাহর কাছে তওবা করে, তখন আল্লাহ্ তার তওবা কবূল করেন। আয়েশা রা. বলেন, যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর কথা শেষ করলেন, তখন আমার চোখের পানি এমনভাবে শুকিয়ে গেল যে, এক ফোঁটা পানিও অনুভব করছিলাম না। আমি আমার পিতা হযরত আবু বকর রা.-এর নিকট আরয করলাম, আপনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে (তিনি যা কিছু বলেছেন) তার জবাব দিন। তিনি বললেন, আল্লাহর কসম! আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে কি জবাব দিব, তা আমার বুঝে আসছে না। তারপর আমার আম্মাকে বললাম, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে জবাব দিন। তিনি বললেন, আমি বুঝতে পারছি না, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে কি জবাব দিব।

আয়েশা রা. বলেন, তখন আমি নিজেই জবাব দিলাম, অথচ আমি একজন অল্প বয়স্কা বালিকা, কুরআন খুব বেশি পড়িনি। আল্লাহর কসম! আমি জানি, আপনারা এ ঘটনা শুনেছেন, এমনকি তা আপনাদের অন্তরে বসে গেছে এবং সত্য বলে বিশ্বাস করে নিয়েছেন। এখন যদি আমি বলি, আমি নির্দোষ এবং আল্লাহ্ ভালভাবেই জানেন যে, আমি নির্দোষ; তবে আপনারা তা বিশ্বাস করবেন না। আর আমি যদি আপনাদের কাছে এ বিষয় স্বীকার করে নেই, অথচ আল্লাহ্ জানেন, আমি তা থেকে নির্দোষ; তবে আপনারা আমার এই উক্তি বিশ্বাস করে নিবেন। আল্লাহর কসম! এ ক্ষেত্রে আমি আপনাদের জন্য ইউসুফ আ. -এর পিতা (হযরত ইয়াকূব আ.) -এর উক্তি ব্যতীত আর কোন দৃষ্টান্ত পাচ্ছি না। তিনি বলেছিলেন, فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ "পূর্ণ ধৈর্যই শ্রেয়, তোমরা যা বলছ; সে বিষয়ে একমাত্র আল্লাহর কাছেই সাহায্য চাওয়া যায়।" তিনি বলেন, এরপর আমি আমার চেহারা ঘুরিয়ে নিলাম এবং কাত হয়ে আমার বিছানায় শুয়ে পড়লাম। তিনি বলেন, এ সময় আমার বিশ্বাস ছিল যে আমি নির্দোষ এবং আল্লাহ্ তা'আলা আমার নির্দোষিতা প্রকাশ করে দিবেন। কিন্তু আল্লাহর কসম! আমি তখন এ ধারণা করতে পারিনি যে, আল্লাহ্ আমার সম্পর্কে এমন ওহীয়ে মাতলূ (কুরআন মজীদের আয়াত) অবতীর্ণ করবেন যা তিলাওয়াত করা হবে। আমার দৃষ্টিতে আমার মর্যাদা এর চাইতে অনেক নিচে ছিল। বরং আমি আশা করেছিলাম যে, হয়ত রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিদ্রায় কোন স্বপ্ন দেখবেন, যাতে আল্লাহ্ তা'আলা আমার নির্দোষিতা জানিয়ে দেবেন। আয়েশা রা. বলেন, আল্লাহর কসম! রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দাঁড়াননি এবং ঘরের কেউ বের হননি। এমন সময় রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি ওহীয়ে মাতলূ নাযিল হতে লাগল এবং তাঁর শরীর ঘামতে লাগল। এমনকি যদিও শীতের দিন ছিল, তবুও তাঁর উপর ওহী অবতীর্ণ হচ্ছিল এর কঠোরতার ফলে মুক্তার মত তাঁর ঘাম ঝরছিল। যখন ওহী শেষ হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হাসছিলেন। তখন তিনি প্রথম যে বাক্যটি বলেছিলেন, তা হল :

আয়েশা! আল্লাহ্ তোমার নির্দোষিতা প্রকাশ করেছেন। এ সময় আমার মা আমাকে বললেন, তুমি (তাঁর শুকরিয়া আদায়ের জন্য) উঠে তাঁর প্রতি কৃতজ্ঞতা প্রকাশ কর। আমি বললাম, আল্লাহর কসম! আমি তাঁর প্রতি কৃতজ্ঞতা প্রকাশ করব না, আল্লাহ্ ছাড়া আর কারো প্রশংসা করব না। আল্লাহ্ তা'আলা অবতীর্ণ করলেন, পূর্ণ দশ আয়াত পর্যন্ত إِنَّ الَّذِينَ جَاءُوا بِالْإِفْكِ عُصْبَةٌ مِنْكُمْ لَا تَحْسَبُوهُ যারা এ অপবাদ রচনা করেছে, তারা তোমাদেরই একটি দল।

যখন আল্লাহ্ তা'আলা আমার নির্দোষিতার আয়াত অবতীর্ণ করলেন, তখন আবু বকর সিদ্দীক রা. যিনি মিসতাহ ইব্‌নে উসাসাকে নিকটবর্তী আত্মীয়তা এবং দারিদ্রের কারণে আর্থিক সাহায্য করতেন, তিনি বললেন, আল্লাহর কমস! মিসতাহ্ (মারাত্মক অপবাদ চলাকালে) আয়েশা সম্পর্কে যা বলেছে, (অর্থাৎ, সে আয়েশা রা.-এর উপর বিরূপ অপবাদ দিয়েছে এবং আত্মীয়তার প্রতিও তোয়াক্কা করল না) এরপর আমি তাকে কখনই কিছুই দান করব না। তারপর আল্লাহ্ তা'আলা আয়াত অবতীর্ণ করলেন,

وَلَا يَأْتَلِ أُولُو الْفَضْلِ مِنْكُمْ وَالسَّعَةِ أَنْ يُؤْتُوا أُولِي الْقُرْبَى وَالْمَسَاكِينَ وَالْمُهَاجِرِينَ فِي سَبِيلِ اللَّهِ وَلْيَعْفُوا وَلْيَصْفَحُوا أَلَا تُحِبُّونَ أَنْ يَغْفِرَ اللَّهُ لَكُمْ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ

"তোমাদের মধ্যে যারা ঐশ্বর্য ও প্রাচুর্যের অধিকারী অর্থাৎ, (আবু বকর রা.) তারা যেন কসম না করে যে, তারা আত্মীয়-স্বজন ও অভাবগ্রস্থকে অর্থাৎ, মিসতাহকে কিছুই দেবে না। তোমরা কি চাও না আল্লাহ্ তোমাদেরকে ক্ষমা করেন? এবং আল্লাহ্ ক্ষমাশীল, পরম দুয়াল।" আবু বকর রা. এ সময় বললেন, আল্লাহ্র কসম! আমি অবশ্যই পছন্দ করি যে, আল্লাহ্ আমাকে ক্ষমা করেন। তারপর তিনি মিসতাহর সাহায্য আগের মত দিতে লাগলেন এবং বললেন, আল্লাহর কসম! আমি এ সাহায্য কখনও বন্ধ করব না। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যয়নব বিনতে জাহশকেও আমার সম্পর্কে জিজ্ঞেস করেছিলেন, যয়নব! (আয়েশা সম্পর্কে) কী জান আর কী দেখেছ? তিনি বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমি আমার কান ও চোখকে বাঁচিয়ে রাখতে চাই। আমি তাঁর সম্পর্কে ভাল ছাড়া অন্য কিছু জানি না। আয়েশা রা. বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণীদের মধ্যে তিনি আমার প্রতিদ্বন্দ্বিতা করতেন। কিন্তু আল্লাহ্ তা'আলা তাঁকে পরহেযগারীর কারণে রক্ষা করেন। আর তাঁর বোন হামনা তাঁর পক্ষাবলম্বন করে মুকাবিলা করে, অপবাদ আনয়নকারী যারা ধ্বংস হয়েছিল তাদের মধ্যে সেও ধ্বংস হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি বুখারীতে বিস্তারিতভাবে এবং বিভিন্ন জায়গায় সংক্ষেপে এনেছেন। পৃ. ৩৫৯ সংক্ষেপে। আর বিস্তারিত ৩৬৩ পৃ. ৩৬৫ এবং মাগাযীতেও ৫৯৩ পৃ. এখানেও বিস্তারিতভাবে এনেছেন তাফসীরে ৬৯৬ পৃষ্টায়।

**জ্ঞাতব্য :** হাদীসুল ইফকের কিছু শব্দের বিশ্লেষণ নাসরুল বারীর মাগাযীতে এসেছে। কিতাবুল মাগাযীতে ১৭৬নং হাদীসের ব্যাখ্যায় দেখুন। তবে আরো কিছু শাব্দিক বিশ্লেষণ করা হচ্ছে।

فَأَنَا أُحْمَلُ فِي هَوْدَجِي وَأُنْزَلُ فِيهِ : উভয় ক্রিয়ার হামযায় পেশ এবং মাজহুলের সীগা হবে।

إِنَّمَا تَأْكُلُ الْعُلْقَةَ : আইনে পেশ এবং লাম সাকিন।

وَظَنَنْتُ أَنَّهُمْ سَيَفْقِدُونِي : এখানে কাফে যের এবং নূন হল একটি। আর ظن এখানে ইলম অর্থে ব্যবহৃত। কারণ তাদের তাঁকে হারানোটা সুনিশ্চিত এবং তিনিও তা জানতেন। আর দ্বিতীয় আরেকটি কপিতে سيفقدوني কাফে যবর যোগে আছে।

আবু যরের কপিতে سَيَفْقِدُونَنِي দুই নুন যোগে হবে। কারণ যবর ও যের প্রদানকারী কোন কারণ নেই। প্রথমটিও একটি লুগাত।

صَفْوَانُ بْنُ الْمُعَطِّلِ : তোয়াতে তাশদীদ এবং যবর যোগে।

السُّلَمِيُّ : সীনে পেশ, লামে যবর যোগে।

ثُمَّ الذَّكْوَانِيُّ : যালে যবর। মর্যাদাবান একজন সাহাবী।

فَأَدْلَجَ : দাল সাকিন হবে। অর্থাৎ, রাতের প্রথমাংশে ভ্রমণ করা। আর তাশদীদ হলে অর্থ হবে শেষ রাত্রে ভ্রমণ করা আর এখানে দ্বিতীয়টি হবে। কারণ সেই ঘটনাটি শেষ রাত্রে সংঘটিত হয়েছে।

مُـــوغِرِينَ : মীমে পেশ, গাইনে যের। অর্থাৎ, ঠিক দ্বিপ্রহরের সময় অবতরণকারী। তবে তাশদীদ ছাড়া কিরাআতটিই আমি বর্ণনা করেছি। আর যদি গাইন সাকিন হয় তাহলে অর্থ হবে প্রচণ্ড তাপ, যখন সূর্য আকাশের মাঝামাঝি থাকে। মোটকথা, مُوغِرِينَ শব্দটি বাবে ইফ'আলের সীগা ايغار থেকে। অর্থ হল প্রচণ্ড গরমের মৌসুমে আসা। এটি وغـــرة থেকে নির্গত। যার অর্থ হল প্রচণ্ড গরমের তাপ।

نَقَهْتُ : নুন এবং কাফে যবর হবে এবং যেরও হতে পারে। অর্থাৎ, সদ্যসুস্থ হয়েছি,পূর্ণ সুস্থ হইনি।

**একটি প্রশ্নোত্তর :** وَإِنْ تَسْأَلْ الْجَارِيَةَ تَصْدُقْكَ : প্রশ্নটি الْجَارِيَةَ শব্দ দ্বারা হযরত বারীরা রা. উদ্দেশ্য নিলে সৃষ্টি হয়। কারণ হযরত বারীরা রা. কে ক্রয় ও আযাদ করা হয়েছে ১০ম হিজরীতে। পক্ষান্তরে ইফকের ঘটনা ঘটেছে ৬ষ্ঠ কিংবা ৫ম হিজরীতে। তাহলে তা কিভাবে সম্ভব?

**উত্তর :** ১. আল্লামা ইবনুল কাইয়্যিম স্পষ্টভাবে তা অস্বীকার করেছেন এবং বলেছেন যে, জারিয়াহ দ্বারা বারীরা রা. উদ্দেশ্য নেয়া কোন বর্ণনাকারীর ভূলধারণা মাত্র।

২. আল্লামা যরকাশী ও তার অনুসরণে বলেন যে, জারিয়াহ দ্বারা বারীরা রা উদ্দেশ্য নেয়া কোন বর্ণনাকারীর পক্ষ থেকে ইদরাজ।

৩. কিন্তু সহীহ এবং উত্তম উত্তর হল, যা হযরত তকীউদ্দিন সুবকী দিয়েছেন যে, হযরত বারীরা রা. কে ক্রয় করার আগে থেকেই সে হযরত আয়েশা রা. এর খেদমত করত। রেওয়ায়াতকে মুদরাজ দাবী করা ও হাফিজদের ভূল ধরার চাইতে এটিই উত্তম।

অবশিষ্ট ঘটনা বিস্তারিতভাবে কিতাবুল মাগাযী ১৯২ পৃষ্ঠায় দেখুন।

## بَاب قَوْلِه وَلَوْلَا فَضْلُ اللَّهِ عَلَيْكُمْ وَرَحْمَتُهُ فِي الدُّنْيَا وَالْآخِرَةِ لَمَسَّكُمْ فِيمَا أَفَضْتُمْ فِيهِ عَـــذَابٌ عَظِيمٌ وَقَالَ مُجَاهِدٌ تَلَقَّوْنَهُ يَرْوِيهِ بَعْضُكُمْ عَنْ بَعْضٍ تُفِيضُونَ تَقُولُونَ

বুখারী ৬৯৮

**২৪৭৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "দুনিয়া ও আখিরাতে তোমাদের প্রতি আল্লাহর অনুগ্রহ ও দয়া না থাকলে, তোমরা যাতে লিপ্ত ছিলে তার কারণে কঠিন শাস্তি তোমাদেরকে স্পর্শ করত।" মুজাহিদ র. বলেন, تَلَقَّوْنَهُ এর অর্থ, এক অপরের থেকে বর্ণনা করতে লাগল। تُفِيضُونَ তোমরা বলাবলি করতে লাগলে।

**ব্যাখ্যা :** উপরে উল্লেখিত আয়াতে সে সকল মুসলমানদের আলোচনা করা হয়েছে যারা অপবাদ প্রচারকারী সমালোচকদের প্রভাবে প্রভাবান্বিত হয়ে তাতে অংশগ্রহণ করেছিল। অতঃপর আয়াত নাযিল হওয়ার পর তারা তাওবা করে নিয়েছেন। যেমন : হযরত হাসসান ইবনে সাবিত, মিসতাহ ইবনে উসাসাহ ও হামনা বিনতে জাহাশ রা.। অর্থাৎ, দুনিয়ায় তাদের প্রতি আল্লাহর দয়া ও অনুগ্রহ হল তাদেরকে তাওবার অবকাশ দিয়েছেন এবং আখেরাতে অনুগ্রহ হল তাওবার সুযোগদান ও তওবা কবুল করা।

قَالَ مُجَاهِدٌ تَلَقَّوْنَهُ يَرْوِيهِ بَعْضُكُمْ عَنْ بَعْـــضٍ تُفِيـــضُونَ تَقُولُـــونَ : মুজাহিদ র. বলেন যে, تَلَقَّوْنَـــهُ এর উদ্দেশ্য হল তোমাদের কেউ কেউ একথা বলতে লাগল। আর تُفِيضُونَ অর্থ تَقُولُونَ

**ব্যাখ্যা :** تَلَقَّوْنَهُ : শব্দটি جمع مذكر حاضر এর সীগা। মূলত تتلقونه ছিল। এক তা ফেলে দেয়া হয়েছে ফলে تَلَقَّوْنَهُ হয়েছে। শব্দটি تلقي থেকে নির্গত। অর্থ কোন জিনিস গ্রহণ করা, তালকীন নেওয়া।

تُفِيضُونَ : আল্লামা আইনী র. বলেন, এ শব্দটি সূরা ইউনুসের। তাহল وَلَا تَعْمَلُونَ مِنْ عَمَلٍ إِلَّا كُنَّا عَلَيْكُمْ شُهُودًا إِذْ تُفِيضُونَ فِيهِ আর ইমাম বুখারী র.তা এখানে এনেছেন فِيمَا أَفَضْتُمْ فِيهِ এর অধীনস্থরূপে। কারণ উভয়টি افاضة থেকে।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ كَثِيرٍ أَخْبَرَنَا سُلَيْمَانُ عَنْ حُصَيْنٍ عَنْ أَبِي وَائِلٍ عَنْ مَسْرُوقٍ عَنْ أُمِّ رُومَانَ أُمِّ عَائِشَةَ أَنَّهَا قَالَتْ لَمَّا رُمِيَتْ عَائِشَةُ خَرَّتْ مَغْشِيًّا عَلَيْهَا

২৭৫. মুহাম্মদ ইব্‌নে কাসীর র......... আয়েশা রা. -এর মা উম্মে রূমান রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন আয়েশা রা. -এর উপর মিথ্যা অপবাদ দেয়া হল তখন সে বেহুঁশ হয়ে পড়ে যায়।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল لَمَّا رُمِيَتْ عَائِشَةُ বাক্যে। কারণ শিরোনামে فيما افضتم দ্বারা ইফক তথা অপবাদই উদ্দেশ্য।

**একটি প্রশ্নোত্তর :** আল্লামা কাসতাল্লানী র. বলেন, খতীবে বাগদাদী উল্লেখিত রেওয়ায়াতের উপর প্রশ্ন উত্থাপন করেছেন যে, এই রেওয়ায়াতটি মুরসাল। কারণ হযরত উম্মে রূমান রা. এর ইন্তিকাল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জীবদ্দশায় ৬ষ্ঠ হিজরীতে হয়েছে। হযরত মাসরুকের বয়স তখন ছয় বছর ছিল। আল্লামা আইনী র.ও তাই বর্ণনা করেছেন। এবং একে শক্তিশালী করার জন্য লেখেন- فنزل قبرها واستغفرلها

**উত্তর :** আল্লামা কাস্তাল্লানী র. উত্তর দেন যে, হযরত উম্মে রূমান রা. এর ইনতিকাল ৬ষ্ঠ হিজরীতে হয়েছে। তা আলী ইবনে যায়দ ইবনে জাদআন বর্ণনা করেন। যিনি নিজেই দুর্বল। সঠিক কথা হল মাসরুক র. উম্মে রূমান রা. থেকে হযরত উমর রা. এর খেলাফতকালে শুনেছেন। হাফিজে হাদীস ইবরাহীম হারবী বলেন যে, মাসরুকের শ্রবণ উম্মে রূমান থেকে প্রমাণিত আছে। আর আবু নুআঈম সাহবানী বলেন, উম্মে রূমান রা. রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ইন্তিকালের পর বহুদিন জীবিত ছিলেন।-কাসতাল্লানী

## بَاب إِذْ تَلَقَّوْنَهُ بِأَلْسِنَتِكُمْ وَتَقُولُونَ بِأَفْوَاهِكُمْ مَا لَيْسَ لَكُمْ بِهِ عِلْمٌ وَتَحْسَبُونَهُ هَيِّنًا وَهُوَ عِنْدَ اللَّهِ عَظِيمٌ

**২৪৭৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যখন তোমরা মুখে মুখে এ ঘটনা ছড়াচ্ছিলে এবং এমন বিষয় মুখে উচ্চারণ করছিলে যার কোন জ্ঞান তোমাদের ছিল না এবং তোমরা একে তুচ্ছ মনে করেছিলে, যদিও আল্লাহর নিকট এটা ছিল গুরুতর বিষয়। তথা (মহা শাস্তির উপযোগী তো তখন হয়েছিলে) যখন তোমরা নিজ যবানে একথা বলছিলে (অপবাদ দিচ্ছিলে) এবং তোমরা মুখ দিয়ে এমন কথা বলছিলে যে বিষয়ে তোমাদের জ্ঞান নেই। আর তোমরা সেটাকে হালকা বিষয় ভাবছিলে অথচ তা আল্লাহর নিকট মারাত্মক বিষয়।"

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى حَدَّثَنَا هِشَامُ بْنُ يُوسُفَ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ ابْنُ أَبِي مُلَيْكَةَ سَمِعْتُ عَائِشَةَ تَقْرَأُ إِذْ تَلِقُونَهُ بِأَلْسِنَتِكُمْ

২৭৬. ইবরাহীম ইব্‌নে মূসা র........(আবদুল্লাহ ইবনে আবদুর রহমান) ইব্‌নে আবু মূলায়কা র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আয়েশা রা. - কে (উপরোক্ত আয়াতে) إِذْ تَلَقَّوْنَهُ بِأَلْسِنَتِكُمْ এর লামে যের ও কাফ এর উপর পেশ দিয়ে পড়তে শুনেছি। অর্থাৎ, লামের নিচে যের এবং কাফে তাশদীদ ছাড়া)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি মাগাযী ৫৯৮ পৃষ্ঠায় এসেছে।

এ সুরতে অর্থ হবে, তোমরা স্বীয় যবানে মিথ্যা বলতে লাগলে। প্রসিদ্ধ কিরাআত تلقونه লামে যবর এবং কাফে তাশদীদ যোগে। শব্দটি تلقي থেকে নির্গত। বিস্তারিত নাসরুল বারী কিতাবুল মাগাযীর ১৭৯ নং হাদীসের ব্যাখ্যায় দেখুন।

## بَاب وَلَوْلَا إِذْ سَمِعْتُمُوهُ قُلْتُمْ مَا يَكُونُ لَنَا أَنْ نَتَكَلَّمَ بِهَذَا سُبْحَانَكَ هَذَا بُهْتَانٌ عَظِيمٌ

**২৪৭৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী "এবং তোমরা যখন এ কথা শ্রবণ করলে, তখন কেন বললে না; এ বিষয়ে বলাবলি করা আমাদের উচিত নয়, আল্লাহ্ পবিত্র ও মহান, এ তো এক গুরুতর মিথ্যা অপবাদ।"

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ الْمُثَنَّى حَدَّثَنَا يَحْيَى عَنْ عُمَرَ بْنِ سَعِيدِ بْنِ أَبِي حُسَيْنٍ قَالَ حَدَّثَنِي ابْنُ أَبِي مُلَيْكَةَ قَالَ اسْتَأْذَنَ ابْنُ عَبَّاسٍ قَبْلَ مَوْتِهَا عَلَى عَائِشَةَ وَهِيَ مَغْلُوبَةٌ قَالَتْ أَخْشَى أَنْ يُثْنِيَ عَلَيَّ فَقِيلَ ابْنُ عَمِّ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمِنْ وُجُوهِ الْمُسْلِمِينَ قَالَتْ ائْذَنُوا لَهُ فَقَالَ كَيْفَ تَجِدِينَكِ قَالَتْ بِخَيْرٍ إِنْ اتَّقَيْتُ قَالَ فَأَنْتِ بِخَيْرٍ إِنْ شَاءَ اللَّهُ زَوْجَةُ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَمْ يَنْكِحْ بِكْرًا غَيْرَكِ وَنَزَلَ عُذْرُكِ مِنْ السَّمَاءِ وَدَخَلَ ابْنُ الزُّبَيْرِ خِلَافَهُ فَقَالَتْ دَخَلَ ابْنُ عَبَّاسٍ فَأَثْنَى عَلَيَّ وَوَدِدْتُ أَنِّي كُنْتُ نِسْيًا مَنْسِيًّا

২৭৭. মুহাম্মাদ ইবনুল মুসান্না র........ ইব্‌নে আবু মুলায়কা র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইব্‌নে আব্বাস রা. আয়েশা রা. -এর ইন্তিকালের পূর্বে তাঁর কাছে যাওয়ার জন্য অনুমতি চাইলেন। এ সময় তিনি [আয়েশা রা. ] মৃত্যুশয্যায় শায়িত ছিলেন। তিনি বললেন, আমি আশংকা করছি, তিনি আমার কাছে এসে আমার প্রশংসা করবেন। তখন তাঁর [আয়েশা রা. ]-এর কাছে বলা হল, তিনি হলেন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চাচাতো ভাই এবং সম্মানিত মুসলমানদের অন্তর্ভুক্ত। (এজন্য তাঁকে আপনার অনুমতি দেয়া উচিত) তিনি বললেন, তবে তাঁকে অনুমতি দাও। তিনি (এসে) জিজ্ঞেস করলেন, আপনার কাছে আপন অবস্থা কেমন লাগছে? তিনি বললেন, আমি যদি মুত্তাকী হই তবে ভালই আছি। (অর্থাৎ, যদি আমি আল্লাহর নিকট ভাল হই তাহলে সব ভালই ভাল।) ইব্‌নে আব্বাস রা. বললেন, আল্লাহ্ চাহেত আপনি ভালই থাকবেন (অর্থাৎ, ভালভাবেই পরিসমাপ্তি ঘটবে)। আপনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণী এবং তিনি আপনাকে ছাড়া আর কোন কুমারীকে বিয়ে করেননি এবং আপনার সাফাই আসমান থেকে (কুরআন মজীদে) অবতীর্ণ হয়েছে। এরপর তাঁর পেছনে ইব্‌নে যুবায়র রা. প্রবেশ করলেন। তখন আয়েশা রা. বললেন, ইব্‌নে আব্বাস রা. আমার কাছে এসেছিলেন এবং আমার প্রশংসা করেছেন। কিন্তু আমি এ-ই পছন্দ করি যে, আমি লোকের স্মৃতি থেকে সম্পূর্ণ বিস্মৃত হয়ে যেতাম।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল وَنَزَلَ عُذْرُكِ مِنَ السَّمَاءِ এর সাথে। আর হাদীসটি কিতাবুল নিকাহ ৭৬০ পৃষ্ঠায় এবং এখানে তাফসীরে ৬৯৯ পৃষ্ঠায়।

وَهِيَ مَغْلُوبَةٌ বাক্যটি হাল হয়েছে। অর্থাৎ, মৃত্যুচিন্তায় পরাভূত।

فَقِيلَ ابْنُ عَمِّ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ : অর্থাৎ, সে ব্যক্তি হল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর চাচার ছেলে। আর তা এজন্য বলা হয়েছে যে, এমনটি তাঁর থেকে বুঝা গেছে যে, তিনি তাকে প্রবেশে বাধা দিতেন। তখন উপরোক্ত বর্ণনাকারী আয়েশা রা.-এর নিকট তার জন্য অনুমতি প্রার্থনার জন্য প্রবেশ করলেন এবং তাঁর মর্যাদা ও অবস্থান বর্ণনা করলেন। এই প্রবক্তা হলেন আব্দুলাহ ইবনে আব্দুর রহমান ইবনে আবু বকর রা. এবং অনুমতি প্রার্থনাকারী হলেন হযরত আয়েশা রা.-এর গোলাম যাকওয়ান।

وَنَزَلَ عُذْرُكِ مِنَ السَّمَاءِ : এই বাক্য দ্বারা ইফকের ঘটনার দিকে ইংগিত।

خِلَافَهُ : অর্থাৎ, ইব্‌নে আব্বাস রা. -এর পর তাঁর পেছনে হযরত আয়েশা রা.-এর নিকট ইব্‌নে যুবায়র রা. প্রবেশ করলেন। মানে ইব্‌নে আব্বাস রা. যখন চলে যাচ্ছিলেন তখন ইব্‌নে যুবায়র রা. প্রবেশ করলেন।- উমদা

এছাড়াও خِلَافَهُ কে خلف তথা 'পশ্চাত থেকে' নির্গত মেনে নেয়াও সঠিক। যেমন তাইসীরুল কারীর লেখক বলেছেন। এই সুরতে সহজ হয়ে গেছে।

خلافه : অর্থাৎ, بعده (ইব্‌নে আব্বাস রা. -এর পর )।

نسيا منسيا : নুনে যবর, উদ্দেশ্য হল যদি কেউই আমার স্মরণ না করতো। আওলিয়ায়ে কেরাম তো অখ্যাতিকে ভালবাসেন। খ্যাতি ও প্রসিদ্ধিকে পছন্দ করেন না। তবে যদি আল্লাহ তা'আলা খ্যাত এবং প্রসিদ্ধ করে দেন এবং লোকজনের অন্তরে ভালবাসা সৃষ্টি করে দেন তাহলে মুনিবের সন্তুষ্টি সবচে উত্তম ভেবে চুপ থাকেন।

**একটি সংশয় ও তার নিরসন :** কারোও সংশয় হতে পারে যে, যে রকম কোন ঘটনার সত্যতা দলীল প্রমাণ ব্যতিরেকে জানা সম্ভব না হয় তখন মুখে বলাবলি করা এবং সমালোচনা করার দরকার নেই এবং তা জায়েজও নেই, ঠিক অনুরূপভাবে কোন কথা মিথ্যা হওয়াও তো দলীল প্রমাণ ছাড়া প্রমাণিত হতে পারে না। তাহলে একে কিভাবে মিথ্যা অপবাদ বলা হবে?

**উত্তর :** প্রত্যেক মুসলমান নরনারীকে গুণাহ থেকে পুত পবিত্র মনে করা শরীয়তের মূলনীতি। যা দলিল দ্বারা প্রমাণিত। এর বিপরীত প্রমাণ ছাড়া কোন কথা মিথ্যা হওয়ার জন্য ভিন্ন কোন দলিলের প্রয়োজন নেই। শুধু এতটুকুই যথেষ্ট যে, দু'একজন মুমিন মুসলমানের বিরুদ্ধে শরঈ দলীল ছাড়া মিথ্যা অপবাদ রটানো হয়েছে। সুতরাং তা বুহতান বা অপবাদ।—মা'আরিফ

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ الْمُثَنَّى حَدَّثَنَا عَبْدُ الْوَهَّابِ بْنُ عَبْدِ الْمَجِيدِ حَدَّثَنَا ابْنُ عَوْنٍ عَنْ الْقَاسِمِ أَنَّ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ اسْتَأْذَنَ عَلَى عَائِشَةَ نَحْوَهُ وَلَمْ يَذْكُرْ نِسْيًا مَنْسِيًّا

২৭৮. মুহাম্মাদ ইবনুল মুসান্না র........ কাসিম রা. সূত্রে বর্ণিত যে, ইব্‌নে আব্বাস রা. আয়েশা রা. -এর নিকট যাওয়ার জন্য অনুমতি চাইলেন। পরবর্তী অংশ উক্ত হাদীসের অনুরূপ। এতে نِسْيًا مَنْسِيًّا (স্মৃতি থেকে বিস্মৃত হয়ে যেতাম।) অংশটি নেই।

ব্যাখ্যা : উল্লেখিত হাদীসের দ্বিতীয় সনদ। ইবনে আওন হলেন আবদুল্লাহ ইবনে আওন। আর কাসিম হলেন ইবনে মুহাম্মদ ইবনে আবু বকর রা.।

## بَاب يَعِظُكُمْ اللَّهُ أَنْ تَعُودُوا لِمِثْلِهِ أَبَدًا

**২৪৮০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহ তা'আলা তোমাদেরকে উপদেশ দেন, (তোমরা যদি মু'মিন হও তবে) যেন তোমরা এরকম বিষয়ের পুনরাবৃত্তি না কর।"

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ جَاءَ حَسَّانُ بْنُ ثَابِتٍ يَسْتَأْذِنُ عَلَيْهَا قُلْتُ أَتَأْذَنِينَ لِهَذَا قَالَتْ أَوَلَيْسَ قَدْ أَصَابَهُ عَذَابٌ عَظِيمٌ قَالَ سُفْيَانُ تَعْنِي ذَهَابَ بَصَرِهِ فَقَالَ حَصَانٌ رَزَانٌ مَا تُزَنُّ بِرِيبَةٍ وَتُصْبِحُ غَرْثَى مِنْ لُحُومِ الْغَوَافِلِ قَالَتْ لَكِنْ أَنْتَ

২৭৯. মুহাম্মাদ ইব্‌নে ইউসুফ র........... মাসরূক রা. আয়েশা রা. থেকে বর্ণনা করেন, তিনি বলেন, হাসসান ইব্‌নে সাবিত এসে (তাঁর ঘরে প্রবেশের জন্য অর্থাৎ, আমার নিকট) অনুমতি চাইলেন। (মাসরূক বলেন,) আমি বললাম, এ লোকটিকে কি আপনি অনুমতি দিবেন (তিনিও তো আপনার প্রতি অপবাদদাতাদের সাথে ছিলেন)? তিনি (আয়েশা) রা. বললেন, তার উপর কি কঠিন শাস্তি আপতিত হয়নি? সুফিয়ান র. বলেন, এর দ্বারা আয়েশা রা. তাঁর দৃষ্টিশক্তি চলে যাওয়ার দিকে ইংগিত করেছেন। (হযরত হাসসান রা. ছিলেন প্রসিদ্ধ কবি। তিনি শেষ বয়সে অন্ধ হয়ে গিয়েছিলেন) হাসসান ইব্‌নে সাবিত আয়েশা রা. -এর প্রশংসায় নিম্নের ছন্দ দু'টি পাঠ করলেন, (আমার প্রিয়তমা) একজন, পবিত্র ও জ্ঞানী মহিলা যার চরিত্রে কোন সন্দেহ করা হয় না। সতীধর্মী মহিলাদের গোশ্‌ত ভক্ষণ থেকে মুক্ত অবস্থায় ভোরে উঠে।

(অর্থাৎ, তিনি কারও গীবত করেন না) আয়েশা রা. বললেন, কিন্তু আপনি (এরূপ নন। কারণ, আপনি অপবাদদাতাদের সাথে অংশগ্রহণ করে পরনিন্দা করে মানুষের গোশত খাওয়া থেকে বাঁচতে পারেননি)

**ব্যাখ্যা :** শিরোনামের মিল أَتَأْذَنِينَ لِهَـذَا থেকে বুঝে আসে। আর হাদীসটি মাগাযী ৫৯৮ নং পৃষ্ঠায় এসেছে, এখানে তাফসীরে ৬৯৯ পৃষ্ঠায়, নাসরুল বারী কিতাবুল মাগাযীর ১৮১নং হাদীসের ব্যাখ্যা দেখুন।

হযরত হাসসান রা. এর কবিতার অনুবাদ কবিতা দ্বারা আল্লামা ওয়াহিদুজজামান এভাবে করেছেন -

عاقلہ ہی پاک دامن پاک ہی ہر عیب سی وہ نیکبخت صبح کرتی ہے وہ بھوکی بے گناہ کا گوشت نہیں کھاتی

## بَاب وَيُبَيِّنُ اللَّهُ لَكُمْ الْآيَاتِ وَاللَّهُ عَلِيمٌ حَكِيمٌ

**২৪৮১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আল্লাহ্ তোমাদের জন্য আয়াতসমূহ (আহকাম) সুস্পষ্টভাবে বিবৃত করেন। আল্লাহ্ সর্বজ্ঞ, প্রজ্ঞাময়।"

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا ابْنُ أَبِي عَدِيٍّ أَنْبَأَنَا شُعْبَةُ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ دَخَلَ حَسَّانُ بْنُ ثَابِتٍ عَلَى عَائِشَةَ فَشَبَّبَ وَقَالَ حَصَانٌ رَزَانٌ مَا تُزَنُّ بِرِيبَةٍ وَتُصْبِحُ غَرْثَى مِنْ لُحُومِ الْغَوَافِلِ قَالَتْ لَسْتَ كَذَاكَ قُلْتُ تَدَعِينَ مِثْلَ هَذَا يَدْخُلُ عَلَيْكِ وَقَدْ أَنْزَلَ اللَّهُ وَالَّذِي تَوَلَّى كِبْرَهُ مِنْهُمْ فَقَالَتْ وَأَيُّ عَذَابٍ أَشَدُّ مِنْ الْعَمَى وَقَالَتْ وَقَدْ كَانَ يَرُدُّ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

২৮০. মুহাম্মাদ ইব্নে বাশ্শার র......... মাসরূক র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, হাসসান ইব্নে সাবিত রা. আয়েশা রা. কাছে এসে নিচের শ্লোকটি আবৃত্তি করলেন। তিনি একজন পবিত্র মহিলা যার চরিত্রে কোন সন্দেহ করা হয় না তিনি সতীধর্মী মহিলাদের গোশ্ত ভক্ষণ থেকে মুক্ত অবস্থায় ভোরে উঠেন। আয়েশা রা. বললেন, "আপনি তো এরূপ নন"। (কারণ, তিনি আয়েশা রা. -এর ইফকের ঘটনার সাথে জড়িত ছিলেন। মাসরূক বললেন,) আমি বললাম, আপনি এমন এক ব্যক্তিকে কেন আপনার কাছে আসতে দিলেন, যার সম্পর্কে আল্লাহ্ অবতীর্ণ করেছেন "আর যে ব্যক্তি এর বিরাট অংশ নিজের উপর নিয়েছে, তার জন্য তো রয়েছে কঠিন শাস্তি।" আয়েশা রা. বললেন, দৃষ্টিহীনতার চেয়ে কঠোর শাস্তি আর কী হতে পারে? তিনি আরও বললেন, তিনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর তরফ থেকে জবাব দিতেন।

**ব্যাখ্যা :** এটা হল পূর্বের বাবের হাদীসের দ্বিতীয় সূত্র।

قُلْتُ تَدَعِينَ : কায়েল তথা প্রবক্তা হলেন মাসরূক।

تَـدَعِينَ : অর্থ হল,আপনি এরকম ব্যক্তি তথা হাসসান রা. কে আপনার কাছে আসতে দেন অথচ সে ইফকের (অপবাদের) ঘটনায় আপনার সমালোচনা করেছেন।

**উম্মুল মুমিনীন হযরত আয়েশা সিদ্দিকা রা.-এর উদ্দেশ্য**

হযরত আয়েশা রা. এর উদ্দেশ্য হল যে, যদিও হাসসান রা. মুনাফিকের খপ্পরে পড়ে ভুল করে বসেছেন, কিন্তু তার একটি ভাল গুণ ছিল যে, তিনি কাফেরদের সমালোচনা ও ভর্ৎসনা করতেন। যার কারণে এ ভুল ক্ষমাযোগ্য। আর তিনি কাফেরদের কদালোচনা কবিতার মাধ্যমে এমনভাবে করতেন যে, কাফেররা কিংকর্তব্যবিমূঢ় হয়ে যেত। একটি হাদীসে আছে যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত হাসসান রা. সম্পর্কে বলেছেন যে, যতক্ষণ তুমি আল্লাহ এবং তার রাসূলের পক্ষ থেকে কাফেরদের উক্তি খণ্ডন এবং ভর্ৎসনা করবে ততক্ষণ পর্যন্ত রূহুল কুদ্স তোমার সাহায্যে

নিয়োজিত। (কিতাবুল মাগাযী) হাদীস নং ১৭৬। উরওয়া থেকে বর্ণিত যে, হযরত আয়েশা রা.তাঁর সামনে হাসসানের সমালোচনা অপছন্দ করতেন এবং বলতেন যে, তিনি হলেন সেই হাসসান, যিনি রাসূলের শানে এই কবিতা বলেছেন :

فان ابي ووالده وعرضي-لعرض محمد منكم وقاء

অর্থাৎ, নিশ্চয় আমার পিতা-মাতা এবং সম্মান মুহাম্মাদের সম্মান রক্ষায় উৎসর্গ।

## بَاب إِنَّ الَّذِينَ يُحِبُّونَ أَنْ تَشِيعَ الْفَاحِشَةُ فِي الَّذِينَ آمَنُوا لَهُمْ عَذَابٌ أَلِيمٌ فِي الدُّنْيَا وَالْآخِرَةِ وَاللَّهُ يَعْلَمُ وَأَنْتُمْ لَا تَعْلَمُونَ وَلَوْلَا فَضْلُ اللَّهِ عَلَيْكُمْ وَرَحْمَتُهُ وَأَنَّ اللَّهَ رَءُوفٌ رَحِيمٌ تَشِيعُ تَظْهَرُ وَقَوْلُهُ وَلَا يَأْتَلِ أُولُو الْفَضْلِ مِنْكُمْ وَالسَّعَةِ أَنْ يُؤْتُوا أُولِي الْقُرْبَى وَالْمَسَاكِينَ وَالْمُهَاجِرِينَ فِي سَبِيلِ اللَّهِ وَلْيَعْفُوا وَلْيَصْفَحُوا أَلَا تُحِبُّونَ أَنْ يَغْفِرَ اللَّهُ لَكُمْ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ

**২৪৮২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যারা মু'মিনদের মধ্যে অশ্লীলতার প্রসার কামনা করে, তাদের জন্য আছে দুনিয়া ও আখিরাতে মর্মন্তুত শাস্তি এবং আল্লাহ্ জানেন, তোমরা জান না। তোমাদের প্রতি আল্লাহর অনুগ্রহ ও দয়া না থাকলে তোমাদের কেউ অব্যাহতি পেত না। আর আল্লাহ্ দয়ার্দ্র ও পরম দয়ালু। তোমাদের মধ্যে যারা ঐশ্বর্য ও প্রাচুর্যের অধিকারী, তারা যেন শপথ গ্রহণ না করে যে, তারা আত্মীয়-স্বজন ও অভাবগ্রস্তকে এবং আল্লাহর পথে যারা গৃহ ত্যাগ করেছে, তাদের কিছুই দেবে না। তারা যেন তাদের ক্ষমা করে এবং তাদের দোষত্রুটি উপেক্ষা করে। তোমরা কি চাও না যে, আল্লাহ্ তোমাদের ক্ষমা করেন? আর আল্লাহ্ ক্ষমাশীল, পরম দয়ালু।

**حدثنا** وَقَالَ أَبُو أُسَامَةَ عَنْ هِشَامِ بْنِ عُرْوَةَ قَالَ أَخْبَرَنِي أَبِي عَنْ عَائِشَةَ قَالَتْ لَمَّا ذُكِرَ مِنْ شَأْنِي الَّذِي ذُكِرَ وَمَا عَلِمْتُ بِهِ قَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِيَّ خَطِيبًا فَتَشَهَّدَ فَحَمِدَ اللَّهَ وَأَثْنَى عَلَيْهِ بِمَا هُوَ أَهْلُهُ ثُمَّ قَالَ أَمَّا بَعْدُ أَشِيرُوا عَلَيَّ فِي أُنَاسٍ أَبَنُوا أَهْلِي وَايْمُ اللَّهِ مَا عَلِمْتُ عَلَى أَهْلِي مِنْ سُوءٍ وَأَبَنُوهُمْ بِمَنْ وَاللَّهِ مَا عَلِمْتُ عَلَيْهِ مِنْ سُوءٍ قَطُّ وَلَا يَدْخُلُ بَيْتِي قَطُّ إِلَّا وَأَنَا حَاضِرٌ وَلَا غِبْتُ فِي سَفَرٍ إِلَّا غَابَ مَعِي فَقَامَ سَعْدُ بْنُ مُعَاذٍ فَقَالَ ائْذَنْ لِي يَا رَسُولَ اللَّهِ أَنْ نَضْرِبَ أَعْنَاقَهُمْ وَقَامَ رَجُلٌ مِنْ بَنِي الْخَزْرَجِ وَكَانَتْ أُمُّ حَسَّانَ بْنِ ثَابِتٍ مِنْ رَهْطِ ذَلِكَ الرَّجُلِ فَقَالَ كَذَبْتَ أَمَا وَاللَّهِ أَنْ لَوْ كَانُوا مِنَ الْأَوْسِ مَا أَحْبَبْتَ أَنْ تُضْرَبَ أَعْنَاقُهُمْ حَتَّى كَادَ أَنْ يَكُونَ بَيْنَ الْأَوْسِ وَالْخَزْرَجِ شَرٌّ فِي الْمَسْجِدِ وَمَا عَلِمْتُ فَلَمَّا كَانَ مَسَاءُ ذَلِكَ الْيَوْمِ خَرَجْتُ لِبَعْضِ حَاجَتِي وَمَعِي أُمُّ مِسْطَحٍ فَعَثَرَتْ وَقَالَتْ تَعِسَ مِسْطَحٌ فَقُلْتُ أَيْ أُمِّ تَسُبِّينَ ابْنَكِ وَسَكَتَتْ ثُمَّ عَثَرَتْ الثَّانِيَةَ فَقَالَتْ تَعِسَ مِسْطَحٌ فَقُلْتُ لَهَا أَيْ أُمِّ تَسُبِّينَ ابْنَكِ فَسَكَتَتْ ثُمَّ عَثَرَتْ الثَّالِثَةَ فَقَالَتْ تَعِسَ مِسْطَحٌ فَانْتَهَرْتُهَا فَقَالَتْ وَاللَّهِ مَا أَسُبُّهُ إِلَّا فِيكِ فَقُلْتُ فِي أَيِّ شَأْنِي

قَالَتْ فَبَقَرَتْ لِي الْحَدِيثَ فَقُلْتُ وَقَدْ كَانَ هَذَا قَالَتْ نَعَمْ وَاللَّهِ فَرَجَعْتُ إِلَى بَيْتِي كَأَنَّ الَّذِي خَرَجْتُ لَهُ لَا أَجِدُ مِنْهُ قَلِيلًا وَلَا كَثِيرًا وَوُعِكْتُ فَقُلْتُ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَرْسِلْنِي إِلَى بَيْتِ أَبِي فَأَرْسَلَ مَعِي الْغُلَامَ فَدَخَلْتُ الدَّارَ فَوَجَدْتُ أُمَّ رُومَانَ فِي السُّفْلِ وَأَبَا بَكْرٍ فَوْقَ الْبَيْتِ يَقْرَأُ فَقَالَتْ أُمِّي مَا جَاءَ بِكِ يَا بُنَيَّةُ فَأَخْبَرْتُهَا وَذَكَرْتُ لَهَا الْحَدِيثَ وَإِذَا هُوَ لَمْ يَبْلُغْ مِنْهَا مِثْلَ مَا بَلَغَ مِنِّي فَقَالَتْ يَا بُنَيَّةُ خَفِّفِي (فى نسخةخفضى) عَلَيْكِ الشَّأْنَ فَإِنَّهُ وَاللَّهِ لَقَلَّمَا كَانَتْ امْرَأَةٌ حَسْنَاءُ عِنْدَ رَجُلٍ يُحِبُّهَا لَهَا ضَرَائِرُ إِلَّا حَسَدْنَهَا وَقِيلَ فِيهَا وَإِذَا هُوَ لَمْ يَبْلُغْ مِنْهَا مَا بَلَغَ مِنِّي قُلْتُ وَقَدْ عَلِمَ بِهِ أَبِي قَالَتْ نَعَمْ قُلْتُ وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ نَعَمْ وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَواستَعْبَرْتُ وَبَكَيْتُ فَسَمِعَ أَبُو بَكْرٍ صَوْتِي وَهُوَ فَوْقَ الْبَيْتِ يَقْرَأُ فَنَزَلَ فَقَالَ لِأُمِّي مَا شَأْنُهَا قَالَتْ بَلَغَهَا الَّذِي ذُكِرَ مِنْ شَأْنِهَا فَفَاضَتْ عَيْنَاهُ قَالَ أَقْسَمْتُ عَلَيْكِ أَيْ بُنَيَّةُ إِلَّا رَجَعْتِ إِلَى بَيْتِكِ

فَرَجَعْتُ وَلَقَدْ جَاءَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَيْتِي فَسَأَلَ عَنِّي خَادِمَتِي فَقَالَتْ لَا وَاللَّهِ مَا عَلِمْتُ عَلَيْهَا عَيْبًا إِلَّا أَنَّهَا كَانَتْ تَرْقُدُ حَتَّى تَدْخُلَ الشَّاةُ فَتَأْكُلَ خَمِيرَهَا أَوْ عَجِينَهَا وَانْتَهَرَهَا بَعْضُ أَصْحَابِهِ فَقَالَ اصْدُقِي رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى أَسْقَطُوا لَهَا بِهِ فَقَالَتْ سُبْحَانَ اللَّهِ وَاللَّهِ مَا عَلِمْتُ عَلَيْهَا إِلَّا مَا يَعْلَمُ الصَّائِغُ عَلَى تِبْرِ الذَّهَبِ الْأَحْمَرِ وَبَلَغَ الْأَمْرُ إِلَى ذَلِكَ الرَّجُلِ الَّذِي قِيلَ لَهُ فَقَالَ سُبْحَانَ اللَّهِ وَاللَّهِ مَا كَشَفْتُ كَنَفَ أُنْثَى قَطُّ قَالَتْ عَائِشَةُ فَقُتِلَ شَهِيدًا فِي سَبِيلِ اللَّهِ قَالَتْ وَأَصْبَحَ أَبَوَايَ عِنْدِي فَلَمْ يَزَالَا حَتَّى دَخَلَ عَلَيَّ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَدْ صَلَّى الْعَصْرَ ثُمَّ دَخَلَ وَقَدْ اكْتَنَفَنِي أَبَوَايَ عَنْ يَمِينِي وَعَنْ شِمَالِي فَحَمِدَ اللَّهَ وَأَثْنَى عَلَيْهِ ثُمَّ قَالَ أَمَّا بَعْدُ يَا عَائِشَةُ إِنْ كُنْتِ قَارَفْتِ سُوءًا أَوْ ظَلَمْتِ فَتُوبِي إِلَى اللَّهِ فَإِنَّ اللَّهَ يَقْبَلُ التَّوْبَةَ مِنْ عِبَادِهِ قَالَتْ وَقَدْ جَاءَتْ امْرَأَةٌ مِنَ الْأَنْصَارِ فَهِيَ جَالِسَةٌ بِالْبَابِ فَقُلْتُ أَلَا تَسْتَحْيِي مِنْ هَذِهِ الْمَرْأَةِ أَنْ تَذْكُرَ شَيْئًا فَوَعَظَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَالْتَفَتُّ إِلَى أَبِي فَقُلْتُ لَهُ أَجِبْهُ قَالَ فَمَاذَا أَقُولُ فَالْتَفَتُّ إِلَى أُمِّي فَقُلْتُ أَجِيبِيهِ فَقَالَتْ أَقُولُ مَاذَا

فَلَمَّا لَمْ يُجِيبَاهُ تَشَهَّدْتُ فَحَمِدْتُ اللَّهَ وَأَثْنَيْتُ عَلَيْهِ بِمَا هُوَ أَهْلُهُ ثُمَّ قُلْتُ أَمَّا بَعْدُ فَوَاللَّهِ لَئِنْ قُلْتُ لَكُمْ إِنِّي لَمْ أَفْعَلْ وَاللَّهُ عَزَّ وَجَلَّ يَشْهَدُ إِنِّي لَصَادِقَةٌ مَا ذَاكَ بِنَافِعِي عِنْدَكُمْ لَقَدْ تَكَلَّمْتُمْ بِهِ وَأُشْرِبَتْهُ قُلُوبُكُمْ وَإِنْ قُلْتُ إِنِّي قَدْ فَعَلْتُ وَاللَّهُ يَعْلَمُ أَنِّي لَمْ أَفْعَلْ لَتَقُولُنَّ قَدْ بَاءَتْ (فى نسخة اعترفت) بِهِ عَلَى نَفْسِهَا وَإِنِّي وَاللَّهِ مَا أَجِدُ لِي وَلَكُمْ مَثَلًا وَالْتَمَسْتُ اسْمَ يَعْقُوبَ فَلَمْ أَقْدِرْ عَلَيْهِ إِلَّا أَبَا يُوسُفَ حِينَ قَالَ فَصَبْرٌ جَمِيلٌ وَاللَّهُ الْمُسْتَعَانُ عَلَى مَا تَصِفُونَ وَأُنْزِلَ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ سَاعَتِهِ فَسَكَتْنَا فَرُفِعَ عَنْهُ وَإِنِّي لَأَتَبَيَّنُ السُّرُورَ فِي وَجْهِهِ وَهُوَ يَمْسَحُ جَبِينَهُ وَيَقُولُ أَبْشِرِي يَا عَائِشَةُ فَقَدْ أَنْزَلَ اللَّهُ بَرَاءَتَكِ قَالَتْ وَكُنْتُ أَشَدَّ مَا كُنْتُ غَضَبًا فَقَالَ لِي أَبَوَايَ قُومِي إِلَيْهِ فَقُلْتُ لَا وَاللَّهِ لَا أَقُومُ إِلَيْهِ وَلَا أَحْمَدُهُ وَلَا أَحْمَدُكُمَا وَلَكِنْ أَحْمَدُ اللَّهَ الَّذِي أَنْزَلَ بَرَاءَتِي لَقَدْ سَمِعْتُمُوهُ فَمَا أَنْكَرْتُمُوهُ وَلَا غَيَّرْتُمُوهُ وَكَانَتْ عَائِشَةُ تَقُولُ أَمَّا زَيْنَبُ ابْنَةُ جَحْشٍ فَعَصَمَهَا اللَّهُ بِدِينِهَا فَلَمْ تَقُلْ إِلَّا خَيْرًا وَأَمَّا أُخْتُهَا حَمْنَةُ فَهَلَكَتْ فِيمَنْ هَلَكَ وَكَانَ الَّذِي يَتَكَلَّمُ فِيهِ مِسْطَحٌ وَحَسَّانُ بْنُ ثَابِتٍ وَالْمُنَافِقُ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ وَهُوَ الَّذِي كَانَ يَسْتَوْشِيهِ وَيَجْمَعُهُ وَهُوَ الَّذِي تَوَلَّى كِبْرَهُ مِنْهُمْ هُوَ وَحَمْنَةُ قَالَتْ فَحَلَفَ أَبُو بَكْرٍ أَنْ لَا يَنْفَعَ مِسْطَحًا بِنَافِعَةٍ أَبَدًا فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ وَلَا يَأْتَلِ أُولُو الْفَضْلِ مِنْكُمْ إِلَى آخِرِ الْآيَةِ يَعْنِي أَبَا بَكْرٍ وَالسَّعَةِ أَنْ يُؤْتُوا أُولِي الْقُرْبَى وَالْمَسَاكِينَ يَعْنِي مِسْطَحًا إِلَى قَوْلِهِ أَلَا تُحِبُّونَ أَنْ يَغْفِرَ اللَّهُ لَكُمْ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ حَتَّى قَالَ أَبُو بَكْرٍ بَلَى وَاللَّهِ يَا رَبَّنَا إِنَّا لَنُحِبُّ أَنْ تَغْفِرَ لَنَا وَعَادَ لَهُ بِمَا كَانَ يَصْنَعُ

২৮১. আবু উসামা র........ আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন আমার ব্যাপারে আলোচনা হচ্ছিল (অর্থাৎ, অপবাদ সম্পর্কে আলোচনা হল।) যা রটনা হয়েছে এবং (তখন) আমি তার কিছুই জানতাম না। তখন আমার ব্যাপারে ভাষণ দিতে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (মিম্বরের উপর) দাঁড়ালেন। তিনি প্রথমে কালিমায়ে শাহাদাত اشهد ان لا اله الا الله واشهد ان محمدا عبده ورسوله পাঠ করলেন। তারপর আল্লাহর প্রতি যথাযোগ্য হামদ ও সানা পাঠ করলেন। এরপরে বললেন, হে মুসলিমগণ ! যে সকল লোক আমার স্ত্রী সম্পর্কে অপবাদ দিয়েছে, তাদের ব্যাপারে আমাকে পরামর্শ দাও। আল্লাহর কসম! আমি আমার পরিবারের ব্যাপারে মন্দ কিছুই জানি না। তাঁরা এমন এক ব্যক্তির (সাফওয়ান ইবনে মু'আত্তাল রা.-এর) নাম উল্লেখ করেছে, আল্লাহর কসম, তার সম্পর্কেও আমি কখনও মন্দ কিছু জানি না এবং সে কখনও আমার অনুপস্থিতিতে আমার ঘরে প্রবেশ করে না এবং আমি যখন কোন সফরে গিয়েছি সেও আমার সাথে সফরে গিয়েছে। এর মধ্যে বনী খাযরাজ গোত্রের এক ব্যক্তি (সাদ ইবনে উবাদা রা.) দাঁড়িয়ে বললেন, ইয়া

রাসূলাল্লাহ! আমাকে তাদের শিরচ্ছেদ করার অনুমতি দিন। হাস্‌সান ইব্‌নে সাবিতের মাতা (ফুরাই'আ-ফা-এর উপর পেশ, রা-এর উপর যবর-বিনতে খালিদ) ছিলেন তার কওমের (খাযরাজ গোত্রের লোক ছিল)। তিনি দাঁড়িয়ে (সাদ ইবনে মু'আয রা.কে) বললেন, তুমি মিথ্যা বলেছ, জেনে রাখ, আল্লাহর কসম! যদি সে (অপবাদদাতা) ব্যক্তিরা আউস্‌ গোত্রের অর্থাৎ, তোমার গোত্রের) হত, তাহলে তুমি শিরচ্ছেদ করতে পছন্দ করতে না। ( তাদের পারস্পরিক বিতর্ক এমন এক পর্যায়ে গেল যে, মনে হল) আউস ও খাযরাজের মধ্যে মসজিদেই একটা দুর্ঘটনা ঘটবে। আর আমি এ বিষয়ে কিছুই জানি না। সেদিন সন্ধ্যায় যখন আমি আমার প্রাকৃতিক প্রয়োজনে বাইরে গেলাম, তখন উম্মে মিসতাহ (পথিমধ্যে) হোঁচট খেয়ে পড়লেন, (অর্থাৎ, স্বীয় চাদরে পেঁচিয়ে পড়ে যান) তখন উম্মে মিসতাহ বললেন, "মিসতাহ্‌ ধ্বংস হোক"। আমি বললাম, (একি কথা!) তুমি তোমার সন্তানকে গালি দিচ্ছ? তিনি নীরব থাকলেন। তারপর দ্বিতয়ি হোঁচট খেয়ে (সে একই কথা) বললেন, "মিসতাহ্‌ ধ্বংস হোক"। আমি তাকে বললাম, "তুমি তোমার সন্তানকে গালি দিচ্ছ?" তিনি (উম্মে মিসতাহ্‌) তৃতীয় বার পড়ে গিয়ে বললেন, "মিসতাহ ধ্বংস হোক" আমি তাকে সতর্ক করলাম, (একি কথা!)

আয়েশা রা. বলেন, তখন তিনি আমার কাছে বললেন, আল্লাহর কসম, আমি তো তাকে তোমার কারনেই গালি দিচ্ছি। আমি বললাম, আমার কারণে তাকে গালি দিচ্ছ! আয়েশা রা. বলেন, তখন তিনি আমার কাছে (অপবাদের) সব ঘটনা বিস্তারিত বললেন। আমি বললাম, বাস্তবিক তাই হচ্ছে? তিনি বললেন, হ্যাঁ, আল্লাহর কসম! এরপর আমি ঘরে চলে এলাম। কিন্তু) এ ভয়ংকর ঘটনা শুনে উদ্বেগ-উৎকণ্ঠার এ অবস্থা ছিল যে) আমার খবর ছিলনা, কোন কাজে আমি বাইরে গেছি এবং কোথা থেকে আসলাম, এব্যাপারে আমার বিন্দুমাত্রও অনুভূতি ছিলনা। এরপর আমার গায়ে জ্বর এসে গেল। রাসূলুল্লাহ্‌ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বললাম যে, আমাকে আমার পিত্রালয়ে পাঠিয়ে দিন। তিনি একটি ছেলেকে আমার সঙ্গে দিয়ে পাঠিয়ে দিলেন। আমি যখন ঘরে প্রবেশ করলাম, তখন (আম্মা) উম্মে রুমানকে নিচে দেখতে পেলাম এবং (মুহতারাম আব্বা) আবু বকর রা. ঘরের উপরে তিলাওয়াত করছিলেন। আমার আম্মা জিজ্ঞেস করলেন, হে প্রিয়কণ্যা! কিসে তোমাকে এনেছে? আমি তাকে কারণ বললাম এবং তাঁর কাছে সবিস্তারে ঘটনা বললাম। এ ঘটনা তার উপর তেমন প্রভাব বিস্তার করেনি, যেমন আমার উপর প্রভাব বিস্তার করেছে। তিনি বললেন, হে কন্যা! এটাকে তুমি হালকাভাবে গ্রহণ কর, (এতটা চিন্তা করো না) কেননা এমন সুন্দরী নারী কমই আছে, যার স্বামী তাকে ভালবাসে আর তার সতীনরা তার প্রতি ঈর্ষান্বিত হয় না এবং তার বিরুদ্ধে কিছু বলে না। বস্তুত তার উপর ঘটনাটি অতখানি প্রভাব বিস্তার করেনি যতখানি আমার উপর করেছে, আমি জিজ্ঞেস করলাম, আমার আব্বা [আবু বকর রা.] কি এ ঘটনা জেনেছেন? তিনি জবাব দিলেন, হ্যাঁ। রাসূলুল্লাহ্‌ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও এ ঘটনা জানেন। তখন আমি অশ্রু বইয়ে কাঁদতে লাগলাম। আবু বকর রা. আমার কান্না শুনতে পেলেন। তখন তিনি ঘরের উপর ছিলেন। তিনি নিচে নেমে আসলেন এবং আমার আম্মাকে জিজ্ঞেস কররেন, তার কী হয়েছে? তনি বললেন, তার সম্পর্কে যা রটেছে তা তার গোচরীভূত হয়েছে। এতে আবু বকরের চোখের পানি ঝরতে লাগল। তিনি বললেন, হে বৎস! আমি তোমাকে কসম দিয়ে বলছি, তুমি তোমার ঘরের দিকে অবশ্য ফিরে যাও।

আমি আমার ঘরে ফিরে এলাম। (যখন আমি আমার বাবা-মার ঘরে এসে যাই) তারপর রাসূলুল্লাহ্‌ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার ঘরে আসলেন। তিনি আমার খাদেমা (বারীরা রা.) কে আমার সম্পর্কে জিজ্ঞেস করলেন। সে বলল, আল্লাহর কসম! আমি তাঁর ব্যাপারে কোন দোষত্রুটি জানিনা। তবে এরূপ হয়ে যেত যে, (কম বয়স্ক হওয়ার ফলে গাফিলতির কারণে আটা খামিরা করতে গিয়ে) ঘুমিয়ে পড়তেন আর বকরি এসে তা খেয়ে ফেলত। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কোন সাহাবী (অর্থাৎ, হযরত আলী রা.) কঠোরভাবে তাকে বললেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে সত্য বল, এমনকি সাহাবী অপবাদের ঘটনা স্পষ্টাকারে তাকে জিজ্ঞেস করলেন। সে বলল, সুবহানাল্লাহ্‌, আল্লাহর কসম! আমি তাঁর ব্যাপারে এর চেয়ে বেশি কিছু জানি না, যা একজন স্বর্ণকার তার এক টুকরা লাল খাঁটি স্বর্ণ সম্পর্কে জানে। এ ঘটনা সে ব্যক্তির কাছেও পৌছল যার সম্পকে (অর্থাৎ, হযরত সাফওয়ান রা) এ অভিযোগ উঠেছে। তখন তিনি বললেন, সুবহানাল্লাহ্‌! আল্লাহর কসম, আমি কখনও কোন (পর) মহিলার পর্দা খুলিনি।

আয়েশা রা. বলেন, পরবর্তী সময়ে এ (অভিযুক্ত) লোকটি (অর্থাৎ, হযরত সাফওয়ান রা) আল্লাহর রাস্তায় শহীদরূপে নিহত হন। তিনি বলেন, ভোর বেলায় আমার আব্বা ও আম্মা আমার কাছে এলেন। তাঁরা এতক্ষণ থাকলেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আসরের নামায আদায় করে আমার কাছে এলেন। এ সময় আমার ডানে ও বামে আমার আব্বা-আম্মা আমাকে ঘিরে বসা ছিলেন। তনি (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) আল্লাহ্ তা'আলার হামদ ও সানা পাঠ করে বললেন, হে আয়েশা! তুমি যদি কোন গুনাহর কাজ বা অন্যায় করে থাক তবে আল্লাহর কাছে তওবা কর, কেননা, আল্লাহ্ তাঁর বান্দার তওবা কবুল করে থাকেন। তখন জনৈক আনসারী মহিলা দরজার কাছে বসা ছিল। আমি বললাম, আপনি কি এ মহিলাকেও লজ্জা করছেন না, (নিজের বুঝ মত উল্টা-সিধা) এসব কিছুও তো সে বাইরে বলতে পারে? তারপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে উপদেশ দিলেন। তখন আমি আমার আব্বার দিকে লক্ষ করে বললাম, আপনি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জবাব দিন, তিনি বললেন, আমি কী বলব? এরপর আমি আমার আম্মার দিকে লক্ষ করে বললাম, আপনি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর জবাব দিন। তিনিও বললেন, আমি কী বলব?

যখন তাঁরা কেউই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে কোন জবাব দিলেন না, তখন (বাধ্য হয়ে) আমি কালিমায়ে শাহাদাত পাঠ করে আল্লাহর যথোপযুক্ত হাম্‌দ ও সানা পাঠ করলাম। এরপর বললাম, আল্লাহর কসম! আমি যদি বলি যে, আমি এ (এরূপ মন্দ) কাজ করিনি এবং আমি যে এব্যাপারে (স্বীয় এ দাবীতে) সত্যবাদী এ সম্পর্কে আল্লাহই সাক্ষী, তবে তা আপনাদের নিকট আমার কোন উপকারে আসবে না। কেননা, এ ব্যাপারটি আপনাদের অন্তরে বদ্ধমূল হয়ে গেছে। আর আমি যদি আপনাদের বলি, আমি তা করেছি অথচ আল্লাহ্ জানেন, আমি এ কাজ করিনি, তবে আপনারা অবশ্যই বলবেন, সে তার নিজের দোষ নিজেই স্বীকার করেছে। আল্লাহর কসম! আমি আমার এবং আপনাদের জন্য ইউসুফ আ. -এর পিতার অবস্থা ব্যতীত, আর কোন দৃষ্টান্ত পাচ্ছি না। তিনি বলেছিলেন, (তোমরা ইউসুফ সম্পর্কে যা বলছ তার প্রেক্ষিতে) পূর্ণ ধৈর্যই শ্রেয়, তোমরা যা বলছ সে বিষয়ে একমাত্র আল্লাহই আমার সাহায্যকারী। তখন আমি ইয়াকূব আ. -এর নাম স্মরণ করার জোরদার চেষ্টা করলাম কিন্তু স্মরণ আসেনি। ঠিক এ সময়ই রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উপর ওহী অবতীর্ণ হতে আরম্ভ হয়। আমরা সবাই নীরব হয়ে গেলাম। অতঃপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে ওহীর এ ধরন খতম হয়ে যায়। তখন আমি তাঁর চেহারায় খুশির নমুনা দেখতে পেলাম। তিনি তাঁর কপাল থেকে (ঘাম) মুছতে মুছতে বলছিলেন, আয়েশা! তোমার জন্য খোশখবর! আল্লাহ্ তোমার পবিত্রতা ঘোষণা করেছেন। আয়েশা রা. বলেন, এ সময় আমি অত্যন্ত রাগান্বিত ছিলাম। আমার আব্বা ও আম্মা বললেন, "তুমি উঠে তাঁর কাছে যাও", (অর্থাৎ, সামনে গিয়ে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর শুকরিয়া আদায় কর)। আমি বললাম, আল্লাহর কসম! আমি তাঁর দিকে যাব না এবং তাঁর শুকরিয়া আদায় করব না। আর আপনাদেরও শুকরিয়া আদায় করব না। কিন্তু আমি একমাত্র আল্লাহর প্রশংসা করব, আপনারা (অপবাদ রটনা) শুনেছেন কিন্তু তা অস্বীকার করেননি এবং তার পাল্টা ব্যবস্থাও গ্রহণ করেননি।

আয়েশা রা. আরও বলেন, (উম্মুল মুমিনীন) যয়নাব বিনতে জাহাশকে আল্লাহ্ তাঁর দীনদারীর কারণে রক্ষা করেছেন। তিনি (আমার ব্যাপারে) ভাল ছাড়া কিছুই বলেননি। কিন্তু তার বোন হামনা ধ্বংসপ্রাপ্তদের সাথে নিজেও ধ্বংস হল (এ মারাত্মক অপবাদে অংশগ্রহণ করার কারণে যাদের উপর অপবাদের দণ্ডবিধি জারি হয়েছে তাঁদের মধ্যে হযরত হামনা রা.ও ছিলেন)। যারা এই ব্যাপারে কটুক্তি করত তাদের মধ্যে ছিল মিসতাহ্, হাস্‌সান ইব্‌নে সাবিত এবং মুনাফিক আবদুল্লাহ্ ইব্‌নে উবাই। সেই (আবদুল্লাহ ইবনে উবাই) এ সংবাদ সংগ্রহ করে ছড়াত। আর পুরুষদের মধ্যে সে (মুনাফিক) এবং হামনাই এ ব্যাপারে বিরাট ভূমিকা পালন করত। (والذى تولى كبره দ্বারা এ মুনাফিক ও হযরত হামনা রা. উদ্দেশ্য)

রাবী বলেন, তখন আবু বকর রা. কখনও মিসতাহকে কোন প্রকার উপকার করবেন না বলে কসম খেলেন। এ প্রসঙ্গে আল্লাহ্ তা'আলা আয়াত নাযিল করলেন, ولايأتل اولو الفضل منكم الخ "তোমাদের মধ্যে যারা ঐশ্বর্য ও প্রাচুর্যের অধিকারী

অর্থাৎ, (আবু বকর রা.) তারা যেন কসম না করে যে, তারা আত্মীয়-স্বজন ও অভাবগ্রস্থকে অর্থাৎ, মিসতাহকে কিছুই দেবে না। তোমরা কি চাও না আল্লাহ্ তোমাদেরকে ক্ষমা করেন? এবং আল্লাহ্ ক্ষমাশীল, পরম দয়াল।" আবু বকর রা. বললেন, হ্যাঁ আল্লাহর কসম! হে আমাদের রব! আমরা অবশ্যই এ চাই যে, আপনি আমাকে ক্ষমা করে দিবেন। তারপর আবু বকর রা. আবার (মিসতাহের সাথে আগের মত আচরণ করতে লাগলেন) তাকে দান করতে লাগলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল এর শেষাংশে ولايأتل اولو الفضل منكم পূর্ণ আয়াত থেকে বের করা যায়। হাদীসটি পূর্বে অনেকবার এসেছে। নাসরুল বারী কিতাবুল মাগাযী ইফকের হাদীস দেখুন। হাদীস নং ১৭৬।

ابنوا : হামযায় যবর।

وعكت : ওয়াওয়ে পেশ, কাফ সাকিন। অর্থাৎ, আমি জ্বরাক্রান্ত হয়েছি।

خفضني : খা'তে যবর, ফা'তে তাশদীদ এবং ض -এ যের।

আর দ্বিতীয় আরেকটি কপিতে خففي দুই ফা সহকারে।

شهيدا في سبيل الله : এর দ্বারা উদ্দেশ্য আরমেনিয়া যুদ্ধ যা হযরত উমর রা. এর খেলাফত কালে ১৯ হিজরীতে সংঘটিত হয়েছিল। যেমনটি আল্লামা ইবনে ইসহাক র. বলেছেন।-কাসতাল্লানী ও উমদা

## بَاب(في نسخة قوله) وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ

**২৪৮৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ "গ্রীবা ও বক্ষদেশ যেন ওড়না দ্বারা আবৃত করে।" অর্থাৎ, তারা যেন নিজেদের বক্ষদেশে ওড়না রাখে।

وَقَالَ أَحْمَدُ بْنُ شَبِيبٍ حَدَّثَنَا أَبِي عَنْ يُونُسَ قَالَ ابْنُ شِهَابٍ عَنْ عُرْوَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ يَرْحَمُ اللَّهُ نِسَاءَ الْمُهَاجِرَاتِ الْأُوَلَ لَمَّا أَنْزَلَ اللَّهُ وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ شَقَقْنَ مُرُوطَهُنَّ فَاخْتَمَرْنَ بِهَا

আহমাদ ইব্‌নে শাবিব র.......... আর আহমদ ইবনে শাবীব বলেন, আমাদেরকে আমাদের পিতা শাবীব ইবনে সাঈদ বর্ণনা করেন, তিনি ইউনুস ইবনে ইয়াযীদ থেকে, তিনি ইবনে শিহাব থেকে। তিনি, উরওয়া থেকে আর তিনি হযরত আয়েশা রা. থেকে বর্ণনা করেন, তিনি বলেন যে, আল্লাহ্ তা'আলা সে সব মহিলার উপর দয়া করুন যারা প্রথমে হিজরত করেছিল। যখন আল্লাহ্ তা'আলা এ আয়াত وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ "তাদের গ্রীবা ও বক্ষদেশ যেন ওড়না দ্বারা আবৃত করে" নাযিল করলেন, তখন তারা নিজেদের চাদর ছিঁড়ে ওড়না হিসাবে ব্যবহার করল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

আহমদ ইবনে শাবীব ইমাম বুখারী র. এর উস্তাদ। হয়তো ইমাম বুখারী র.তাঁর থেকে শুনেন নি বিধায় اخبرنا বা حدثنا বলেন নাই। বরং তা'লীক তথা সনদ ব্যতীত উল্লেখ করেছেন। কিন্তু ইবনুল মুনযির মুত্তাসিলভাবে উল্লেখ করেছেন। তাহল - قال حدثنا محمد بن علي بن زيد الصائغ عن احمد بن شبيب الخ একারণেই হাফিজ আসকালানী এই হাদীসটিতে নম্বর বসিয়েছেন।

شَبِيب : শীনে যবর এবং বা'তে যের।

جُيُوبِهِنَّ : শব্দটি جيب এর বহুবচন। অর্থ হল– গিরেবান ও সিনা। এখানে গিরেবান আবৃত করা দ্বারা উদ্দেশ্য হল বক্ষদেশ ঢেকে রাখা

خُمُرِهِنَّ : শব্দটি خمارএর বহুবচন। অর্থ হল দোপাট্টা-উড়না।

مُرُوطَهُنَّ : শব্দটি (মীমে যের) مرط এর বহুবচন। অর্থ চাদর। অর্থাৎ, টুকরো ওড়না দ্বারা চেহারা ঢেকে নিবে।

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ نَافِعٍ عَنِ الْحَسَنِ بْنِ مُسْلِمٍ عَنْ صَفِيَّةَ بِنْتِ شَيْبَةَ أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا كَانَتْ تَقُولُ لَمَّا نَزَلَتْ هَذِهِ الْآيَةُ وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ أَخَذْنَ أُزْرَهُنَّ فَشَقَّقْنَهَا مِنْ قِبَلِ الْحَوَاشِي فَاخْتَمَرْنَ بِهَا

২৮২. আবু নু'আইম র........ সাফিয়া বিনতে শায়বা র. . সূত্রে বর্ণিত, আয়েশা রা. বলতেন, যখন এ আয়াত وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ ( "তাদের গ্রীবা ও বক্ষদেশ যেন ওড়না দ্বারা আবৃত করে") অবতীর্ণ হল তখন (আনসারী স্ত্রীলোকগণ শুনামাত্রই) তাদের তহবন্দের পার্শ্ব ছিঁড়ে তা ওড়না হিসাবে ব্যবহার করতে লাগল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

জাহেলী যুগে মহিলারা ওড়না মাথার উভয় পাশ দিয়ে পিঠের উপর ঝুলিয়ে দিত। ফলে বক্ষদেশ খোলা থাকত এজন্য মহিলাদেরকে গিরেবান এবং বক্ষদেশ ঢেকে রাখার নির্দেশ দিয়েছেন।

**একটি প্রশ্নোত্তর :** হাফিজ ইবনে হাজার আসকালানী র. একটি রেওয়ায়াত বর্ণনা করেন যে, একদা হযরত আয়েশা রা. এর নিকট কুরাইশ মহিলাদের (মুহাজির মহিলাদের) শ্রেষ্ঠত্বের কথা আলোচনা করা হয়। তখন হযরত আয়েশা রা. বললেন- নিশ্চয় কুরাইশের মহিলারা গুণবতী, কিন্তু আল্লাহর কসম, আমি কুরআনের অধিক সত্যায়ণকারী আনসারী মহিলাদের মত আর কাউকে দেখিনি। যখন সূরা নূরের এই আয়াত وَلْيَضْرِبْنَ بِخُمُرِهِنَّ عَلَى جُيُوبِهِنَّ নাযিল হল এবং পুরুষরা পড়ে শোনাল তখন সাথে সাথে এর উপর আমল শুরু করে দিল। উপরোক্ত আলোচনা দ্বারা তো বৈপরিত্য মনে হচ্ছে?

**উত্তর :** হাফিজ ইবনে হাজার র. নিজেই উত্তর দেন যে, উভয় হাদীসের মধ্যে এভাবে সামঞ্জস্য বিধান সম্ভব যে, উক্ত রেওয়ায়াত দ্বারা উদ্দেশ্য হল, আনসারী মহিলারা কুরআনের উপর দ্রুত আমল করে।

বুখারী ৭০০

## سُورَةُ الْفُرْقَانِ

## সূরা ফুরকান

মক্কী, আয়াত ৭৭, রুকূ ৬ আর ফুরকান অর্থ হালাল এবং হারামের মাঝে পার্থক্যকারী।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ هَبَاءً مَنْثُورًا مَا تَسْفِي بِهِ الرِّيحُ مَدَّ الظِّلَّ مَا بَيْنَ طُلُوعِ الْفَجْرِ إِلَى طُلُوعِ الشَّمْسِ سَاكِنًا دَائِمًا عَلَيْهِ دَلِيلًا طُلُوعُ الشَّمْسِ خِلْفَةً مَنْ فَاتَهُ مِنَ اللَّيْلِ عَمَلٌ أَدْرَكَهُ بِالنَّهَارِ أَوْ فَاتَهُ بِالنَّهَارِ أَدْرَكَهُ بِاللَّيْلِ وَقَالَ الْحَسَنُ هَبْ لَنَا مِنْ أَزْوَاجِنَا وَذُرِّيَّاتِنَا قُرَّةَ أَعْيُنٍ فِي طَاعَةِ اللَّهِ وَمَا شَيْءٌ أَقَرَّ لِعَيْنِ الْمُؤْمِنِ مِنْ أَنْ يَرَى حَبِيبَهُ فِي طَاعَةِ اللَّهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ ثُبُورًا وَيْلًا وَقَالَ غَيْرُهُ السَّعِيرُ مُذَكَّرٌ وَالتَّسَعُّرُ وَالْاضْطِرَامُ التَّوَقُّدُ الشَّدِيدُ تُمْلَى عَلَيْهِ تُقْرَأُ عَلَيْهِ مِنْ أَمْلَيْتُ وَأَمْلَلْتُ الرَّسُّ الْمَعْدِنُ جَمْعُهُ رِسَاسٌ مَا يَعْبَأُ يُقَالُ مَا عَبَأْتُ بِهِ شَيْئًا لَا يُعْتَدُّ بِهِ غَرَامًا هَلَاكًا وَقَالَ مُجَاهِدٌ وَعَتَوْا طَغَوْا وَقَالَ ابْنُ عُيَيْنَةَ عَاتِيَةٍ عَتَتْ عَنِ الْخُزَّانِ

ইবনে আব্বাস রা. বলেন, هَبَاءً مَنْثُورًا এর অর্থ যা কিছু বায়ু উড়িয়ে নেয়। مَدَّ الظِّلَّ ফজরের উদয় থেকে সূর্যোদয় পর্যন্ত সময়ে। سَاكِنًا তার উপর স্থিত। دَلِيلًا এর অর্থ সূর্যের উদয়। خِلْفَةً যার রাতের আমল ছুটে যায়, সে তা দিনে আদায় করে আর যার দিনের কাজ ছুটে যায়, সে তা রাতে আদায় করে। হাসান বলেন, هَبْ لَنَا مِنْ أَزْوَاجِنَا وَذُرِّيَّاتِنَا قُرَّةَ أَعْيُنٍ অর্থাৎ, আল্লাহর অনুগত। ইব্‌নে আব্বাস রা. বলেন, ثُبُورًا এর অর্থ ধ্বংস। কেউ বলেন, السَّعِيرُ পুংলিঙ্গ, এবং التَّسَعُّرُ ভীষণভাবে অগ্নি প্রজ্বলিত হওয়া। تُمْلَى عَلَيْهِ এর অর্থ, তার প্রতি পড়া হয়। এ শব্দ أَمْلَيْتُ অথবা أَمْلَلْتُ থেকে গঠিত। الرَّسُّ খনি, এর বহুবচন رِسَاسٌ বলা হয়। مَا يَعْبَأُ অর্থাৎ, যা গ্রাহ্য করা না হয়। غَرَامًا ধ্বংস। মুজাহিদ র. বলেন, وَعَتَوْا এর অর্থ তারা অবাধ্য হয়েছে। ইব্‌নে উয়াইনা বলেন, عَاتِيَةٍ এর অর্থ নিয়ন্ত্রণকারীর নিয়ন্ত্রণ লংঘন করেছে।

وَقَدِمْنَا إِلَى مَا عَمِلُوا مِنْ عَمَلٍ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَقَالَ ابْنُ عَبَّاسٍ هَبَاءً مَنْثُورًا مَا تَسْفِي بِهِ الرِّيحُ فَجَعَلْنَاهُ هَبَاءً مَنْثُورً এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "এবং আমি (সেদিন) তাদের (কাফেরদের) সে সব আমলের দিকে অগ্রসর হব যা দুনিয়াতে করেছে। অতঃপর আমি সেগুলো উৎক্ষিপ্ত ধুলির ন্যায় করে দিবো।"-পারা : ১৯, রুকূ ১ (এমনিভাবে কাফেররা ভাল কাজের সাওয়াব পাবে না।")

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, هَبَاءً مَنْثُورًا অর্থ হল এমন জিনিস যা বাতাস উড়িয়ে নিয়ে যায়। (অর্থাৎ, ধুলিকণা) মুজাহিদ, ইকরিমা এবং হাসান বসরী র. থেকে বর্ণিত যে, সেসব সূক্ষ্ম ধূলিকণা যা সূর্যের দিকে দরজার ছিদ্র ধারে দৃশ্যমান হয়, কিন্তু তা হাতেও স্পর্শ করা যায় না এবং ছায়ায়ও দেখা যায় না।

مَدَّ الظِّلَّ مَا بَيْنَ طُلُوعِ الْفَجْرِ إِلَى طُلُوعِ الشَّمْسِ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী أَلَمْ تَرَ إِلَى رَبِّكَ كَيْفَ مَدَّ الظِّلَّ وَلَوْ شَاءَ لَجَعَلَهُ سَاكِنًا ثُمَّ جَعَلْنَا الشَّمْسَ عَلَيْهِ دَلِيلًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তুমি কি তোমার পালনকর্তার প্রতি লক্ষ করনি যে,তিনি ছায়াকে কিভাবে ছড়িয়েছেন। আর যদি তিনি ইচ্ছা করতেন তাহলে এটাকে স্থির রাখতেন। (ফলে এই ছায়া সূর্য ডুবে গেলেও দূরীভূত হত না।) অতঃপর আমি সূর্যকে করেছি এর প্রমাণস্বরূপ।"-পারা : ১৯, রুকূ ৩

তিনি বলেন, আয়াতে مَدَّ الظِّلَّ দ্বারা উদ্দেশ্য হল যে ছায়া সূর্যোদয় পর্যন্ত অবশিষ্ট থাকে।

**ব্যাখ্যা :** সকাল থেকে সূর্যোদয় পর্যন্ত যে ছায়া সর্বত্র বিদ্যমান থাকে এটাই সবচেয়ে ভাল এবং স্বাচ্ছন্দ্যময় সময়। যা স্বাস্থ্যের জন্য উপকারী। কারণ, ঘোর অন্ধকার মন এবং স্বভাবকে বিষিয়ে তুলে,দৃষ্টির জন্য প্রতিবন্ধক হয়। আর সূর্যের রশ্মি পরিবেশকে অনুকুল ও পরিচ্ছন্ন করে রাখে এবং দৃষ্টির উপযোগী করে। এজন্যই সূর্য দ্বারা জান্নাতের সিফাত বর্ণনা করা হয়েছে এবং বলেছেন, وظل ممدود -কাসতাল্লানী।

سَاكِنًا دَائِمًا عَلَيْهِ دَلِيلًا طُلُوعُ الشَّمْسِ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَوْ شَاءَ لَجَعَلَهُ سَاكِنًا এর দিকে ইংগিত করা হয়েছে। তিনি বলেন, আয়াতের অর্থ হল,"যদি আল্লাহ ইচ্ছা করতেন তাহলে এই ছায়াকে সর্বদা রাখতেন।" এভাবে সূর্যও উদিত হত না এবং ছায়াও দূরীভূত হত না। আর عَلَيْهِ دَلِيلًا এর দ্বারা উদ্দেশ্য হল, সূর্যোদয় হল ছায়ার প্রমাণ। কারণ বস্তুকে তার বিপরীত জিনিস দ্বারা জানা যায়। যেমন : لولا الشمس ما عرف الظل ولولا النور ما عرف الظلمة অর্থাৎ, যদি সূর্য না থাকতো তাহলে ছায়া চেনা যেত না। আর যদি আলো না থাকতো তাহলে আঁধার জানা যেত না।-উমদা

خِلْفَةً مَنْ فَاتَهُ مِنَ اللَّيْلِ عَمَلٌ أَدْرَكَهُ بِالنَّهَارِ أَوْ فَاتَهُ بِالنَّهَارِ أَدْرَكَهُ بِاللَّيْلِ

উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَهُوَ الَّذِي جَعَلَ اللَّيْلَ وَالنَّهَارَ خِلْفَةً এর দিকে ইংগিত করা হয়েছে। অর্থাৎ "তিনিই করেছেন দিবা রাত্রিকে অগ্র- পশ্চাতে গমনকারী।"-পারা : ১৯, রুকূ ৪

তিনি বলেন, خِلْفَةً এর দ্বারা উদ্দেশ্য হল যে, যে ব্যক্তি রাত্রে কোন আমল করতে পারে নাই তাহলে যেন দিনে পূর্ণ করে নেয়া। আর যার দিনে যদি কোন আমল ছুটে যায়, তাহলে রাত্রে যেন পূর্ণ করে নেয়।

রেওয়ায়েতে আছে যে, এক ব্যক্তি হযরত উমর ফারুক রা. এর দরবারে উপস্থিত হল এবং বলল যে, আমার রাত্রের নামায ছুটে গেছে। তখন হযরত উমর ফারুক রা, বললেন, রাত্রে ছুটে যাওয়া নামায দিনে পূর্ণ করে নাও। কারণ আল্লাহ তা'আলা দিন এবং রাত একটিকে অপরটির স্থলাভিষিক্ত বানিয়েছেন।-কাসতাল্লানী

وَقَالَ الْحَسَنُ هَبْ لَنَا مِنْ أَزْوَاجِنَا وَذُرِّيَّاتِنَا قُرَّةَ أَعْيُنٍ فِي طَاعَةِ اللَّهِ وَمَا شَيْءٌ أَقَرَّ لِعَيْنِ الْمُؤْمِنِ مِنْ أَنْ يَرَى حَبِيبَهُ فِي طَاعَةِ اللَّهِ

উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَالَّذِينَ يَقُولُونَ رَبَّنَا هَبْ لَنَا مِنْ أَزْوَاجِنَا وَذُرِّيَّاتِنَا قُرَّةَ أَعْيُنٍ وَاجْعَلْنَا لِلْمُتَّقِينَ إِمَامًا (٧٤) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তারা দোয়া করতে থাকে যে, হে আমাদের পালনকর্তা! আমাদের

স্ত্রী সন্তানদের মাধ্যমে আমাদের চক্ষু শীতল করুন (অর্থাৎ, দীনদার বানিয়ে দিন যে, তাদের দীনদারী দেখে প্রশান্তি লাভ করবো এবং আমাদেরকে মুত্তাকী পরহেজগারদের নেতা বানাবেন।"-পারা : ১৯, রুকূ ৪

হাসান বসরী র. বলেন যে, আয়াতে قُرَّةَ أَعْيُنٍ দ্বারা উদ্দেশ্য হল আল্লাহর ইবাদত -বন্দেগী এবং অনুগত দেখে চক্ষু শীতল হবে। আর মুমিনের জন্য স্বীয় প্রিয় মানুষকে আল্লাহর ইবাদাতে এবং অনুগত দেখার চেয়ে বেশি চক্ষু শীতলকারী আর কিছুই নেই।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ ثُبُورًا وَيْلًا : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী دَعَوْا هُنَالِكَ ثُبُورًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, (কিয়ামত অস্বীকারকারীরা) সেখানে (জাহান্নামে) মৃত্যুকে ডাকবে।-পারা : ১৮, রুকূ ১৭

তিনি বলেন, হযরত ইবনে আব্বাস রা. বলেন ثُبُورًا শব্দের অর্থ হল, মৃত্যু, ধ্বংস।

وَقَالَ غَيْرُهُ السَّعِيرُ مُذَكَّرٌ وَالتَّسَعُّرُ وَالْاضْطِرَامُ التَّوَقُّدُ الشَّدِيدُ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وعتدنا لمن كذب بالساعة سعيرا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবং আমি কিয়ামতকে মিথ্যা প্রতিপন্নকারীর জন্য প্রস্তুত করে রেখেছি জাহান্নাম।-পারা : ১৮, রুকূ ১৭

আর ইবনে আব্বাস রা. ব্যতীত অন্যরা বলেন যে, السَّعِيرُ শব্দটি পু : লিঙ্গ, আর التَّسَعُّرُ এবং الْاضْطِرَامُ শব্দদ্বয়ের অর্থ হল আগুন তীব্রভাবে প্রজ্বলিত হওয়া, দাউ দাউ করে জ্বলা।

تُمْلَى عَلَيْهِ تُقْرَأُ عَلَيْهِ مِنْ أَمْلَيْتُ وَأَمْلَلْتُ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَقَالُوا أَسَاطِيرُ الْأَوَّلِينَ اكْتَتَبَهَا فَهِيَ تُمْلَى عَلَيْهِ بُكْرَةً وَأَصِيلًا (٥) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "কাফেররা বলে যে, তা (কুরআন) পূর্ববর্তীতের উপাখ্যান। (যেমন রুস্তম, ইসফেন্দিয়ার) অতঃপর তা তিনি লিপিবদ্ধ করিয়ে নিয়েছেন এবং তার নিকট সকাল সন্ধা পড়ে শুনানো হয়। (যাতে তার মুখস্থ হয়ে যায় এবং তা দ্বারা লোকদেরকে আল্লাহর দিকে ডাকা হয়।-পারা : ১৮, রুকূ ১৬

তিনি বলেন, আয়াতে تُمْلَى عَلَيْهِ এর অর্থ হল তাকে পড়ে শোনানো হয়। ইহা أَمْلَيْتُ এবং أَمْلَلْتُ থেকে নির্গত। আর أَمْلَيْتُ এবং أَمْلَلْتُ উভয়টি সমার্থবোধক। অর্থ, লেখা বা লেখানো,

যেমন পূর্বে সূরা বাকারায় এসেছে فَلْيُمْلِلِ الَّذِي عَلَيْهِ الْحَقُّ-

الرَّسُّ الْمَعْدِنُ جَمْعُهُ رِسَاسٌ : ইঙ্গিত হল, وَعَادًا وَثَمُودَ وَأَصْحَابَ الرَّسِّ وَقُرُونًا بَيْنَ ذَلِكَ كَثِيرًا (٣٨) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আর আমি আ'দ এবং সামুদ এবং কূপবাসী এবং তাদের মধ্যবর্তী বহু উম্মতকে ধ্বংস করেছি।" -পারা : ১৯, রুকূ ২

তিনি বলেন, আয়াতে الرَّسُّ অর্থ খনি, গর্ত, বহুবচন হল رِسَاسٌ। আবু উবাইদ থেকে এমনই বর্ণিত আছে। মূলত الرَّسُّ এমন কূপ কে বলা হয় যার পাড় কাঁচা।

### আসহাবে রাস কারা ছিল

কুরআনে কারীমে এবং কোন সহীহ হাদীসে তাদের সম্পর্কে বিস্তারিত কোন তত্ত্ব পাওয়া যায় না। তবে বিশুদ্ধ হল যে, কওমে সামুদের কিছু অবশিষ্ট লোক যারা কোন কূপের পাশে বসতি গড়ে তুলে।

مَا يَعْبَأُ يُقَالُ مَا عَبَأْتُ بِهِ شَيْئًا لَا يُعْتَدُّ بِهِ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قُلْ مَا يَعْبَأُ بِكُمْ رَبِّي لَوْلَا دُعَاؤُكُمْ الاية এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আপনি বলে দিন যে, যদি তোমরা আমার প্রভুর ইবাদত না কর, তবে তিনি তোমাদের বিন্দু মাত্র পরোয়া করেন না।"

তিনি বলেন, আয়াতে مَا يَعْبَأُ বলা হয়েছে। আর আরবরা তা তখনি বলেন, যখন কেউ কারো কিছুর পরোয়া না করে। সুতরাং অর্থ আমি এর কিছুই পরোয়া করি না।

غَرَامًا هَلَاكً উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِنَّ عَذَابَهَا كَانَ غَرَامًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, নিশ্চয় এর শাস্তি হল ধ্বংসাত্মক।- পারা : ১৯, রুকূ ৪

তিনি বলেন, আয়াতে غَرَامًا অর্থ হল ধ্বংস।

وَقَالَ مُجَاهِدٌ وَعَتَوْا طَغَوْا উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী لَقَدِ اسْتَكْبَرُوا فِي أَنْفُسِهِمْ وَعَتَوْا عُتُوًّا كَبِيرًا (٢١) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, নিশ্চয় তারা ঔদ্ধত্য প্রদর্শন করেছে এবং অতি সীমালংঘন করেছে। -পারা : ১৯, রুকূ ১

মুজাহিদ র. বলেন যে, আয়াতে عَتَوْا শব্দের অর্থ হল তারা সীমালংঘন করেছে।

وَقَالَ ابْنُ عُيَيْنَةَ عَاتِيَةٍ عَتَتْ عَنِ الْخُزَّانِ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَأَمَّا عَادٌ فَأُهْلِكُوا بِرِيحٍ صَرْصَرٍ عَاتِيَةٍ (٦) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর আ'দ সম্প্রদায়কে প্রবল ঝঞ্ঝা বায়ু দ্বারা ধ্বংস করা হয়েছে। -পারা : ২৯, রুকূ ৫

হযরত সুফিয়ান ইবনে উয়াইনা র. বলেন যে, আয়াতে عَاتِيَةٍ এর অর্থ হল এমন বায়ু যা দায়িত্বশীল ফেরেশতাদের সীমালংঘন করেছে।

ইমাম বুখারী র. এখানে সূরা ফুরকানে অধীনস্থরূপে এটি উল্লেখ করেছেন عَتَوْا এর সাথে মিল থাকার কারণে। কারণ عَتَوْ এবং عاتية উভয়টির মূলধাতু অভিন্ন।

**ব্যাখ্যা :** عاتية শব্দটি عتو থেকে ইসমে ফায়েলের সীগা। অত্র আয়াতে عاتية শব্দটি ريح এর সিফাত হয়েছে। যা কওমে সামূদের সীমালংঘণের কারণে শাস্তি হিসাবে প্রেরণ করেছিলেন। সুতরাং তা কোন সৃষ্টির আয়ত্বে নয় এমন কি বাতাস নিয়ন্ত্রণকারী ফেরেশতার হাত থেকে রেবিয়ে যায়। যেন বাতাসের দায়িত্বে নিয়োজিত ফেরেশতাদের অবাধ্যতা করছিল।

## بَاب قَوْلِهِ الَّذِينَ يُحْشَرُونَ عَلَى وُجُوهِهِمْ إِلَى جَهَنَّمَ أُولَئِكَ شَرٌّ مَكَانًا وَأَضَلُّ سَبِيلًا বুখারী ৭০১

**২৪৮৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যাদেরকে জাহান্নামের দিকে মুখ উপুড় করে নিয়ে যাওয়া হবে, তারা স্থান হিসেবে নিকৃষ্ট এবং ধর্মের ব্যাপারে বড়ই পথভ্রষ্ট।"

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا يُونُسُ بْنُ مُحَمَّدٍ الْبَغْدَادِيُّ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ قَتَادَةَ حَدَّثَنَا أَنَسُ بْنُ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَجُلًا قَالَ يَا نَبِيَّ اللَّهِ يُحْشَرُ الْكَافِرُ عَلَى وَجْهِهِ يَوْمَ الْقِيَامَةِ قَالَ أَلَيْسَ الَّذِي أَمْشَاهُ عَلَى الرِّجْلَيْنِ فِي الدُّنْيَا قَادِرًا عَلَى أَنْ يُمْشِيَهُ عَلَى وَجْهِهِ يَوْمَ الْقِيَامَةِ قَالَ قَتَادَةُ بَلَى وَعِزَّةِ رَبِّنَا

২৮৩. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মাদ র......... আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, এক ব্যক্তি বলল, হে আল্লাহর নবী কিয়ামতের দিন কাফেরদের মুখে ভর দিয়ে চলা অবস্থায় একত্র করা হবে? তিনি বললেন, যিনি এ দুনিয়ায় তাকে দু'পায়ের উপর চালাতে পারছেন, তিনি কি কিয়ামতের দিন মুখে ভর দিয়ে চালাতে সক্ষম হবেন না? কাতাদা র. বলেন, নিশ্চয়ই, আমার রবের ইজ্জতের কসম!

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি বুখারী, রিকাক অধ্যায় ৯৬৬ পৃ., তাফসীর ৭০১ পৃষ্ঠায় এবং মুসলিম শরীফে তাওবা অধ্যায়ে এসেছে।

## بَاب قَوْلِهِ وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ وَلَا يَزْنُونَ وَمَنْ يَفْعَلْ ذَلِكَ يَلْقَ أَثَامًا الْعُقُوبَةَ

**২৪৮৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আর তারা আল্লাহর সঙ্গে কোন ইলাহকে ডাকে না। আল্লাহই যার হত্যা নিষেধ করেছেন, অন্যায়ভাবে তাকে হত্যা করে না এবং যিনা -ব্যভিচার করে না। যে এগুলো করে সে শাস্তি ভোগ করবে।"-পারা : ১৯, রুকূ ৪। أَثَامًا অর্থ হল শাস্তি।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ سُفْيَانَ قَالَ حَدَّثَنِي مَنْصُورٌ وَسُلَيْمَانُ عَنْ أَبِي وَائِلٍ عَنْ أَبِي مَيْسَرَةَ عَنْ عَبْدِ اللَّهِ ح قَالَ وَحَدَّثَنِي وَاصِلٌ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ سَأَلْتُ أَوْ سُئِلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَيُّ الذَّنْبِ عِنْدَ اللَّهِ أَكْبَرُ قَالَ أَنْ تَجْعَلَ لِلَّهِ نِدًّا وَهُوَ خَلَقَكَ قُلْتُ ثُمَّ أَيٌّ قَالَ ثُمَّ أَنْ تَقْتُلَ وَلَدَكَ خَشْيَةَ أَنْ يَطْعَمَ مَعَكَ قُلْتُ ثُمَّ أَيٌّ قَالَ أَنْ تُزَانِيَ بِحَلِيلَةِ جَارِكَ قَالَ وَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ تَصْدِيقًا لِقَوْلِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ وَلَا يَزْنُونَ

২৮৪. মুসাদ্দাদ র........ আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে জিজ্ঞেস করলাম, (অথবা রাবী সাহাবী বলেছেন-) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে জিজ্ঞেস করা হয়েছিল, বর্ণনাকারীর সন্দেহ) আল্লাহর নিকট সবচেয়ে বড় গুনাহ্ কোনটি? তিনি বললেন, কাউকে আল্লাহর সমকক্ষ সাব্যস্ত করা, অথচ তিনি তোমাকে সৃষ্টি করেছেন। আমি জিজ্ঞেস করলাম, এরপর কোনটি? তিনি জবাব দিলেন, তোমার সন্তানকে এ আশংকায় হত্যা করা যে, সে তোমার খাদ্যে অংশীদার হবে। আমি বললাম, এরপর কোনটি? তিনি বললেন, এরপর হচ্ছে তোমার প্রতিবেশীর স্ত্রীর সাথে ব্যভিচারে লিপ্ত হওয়া। বর্ণনাকারী বলেন, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর এ কথার সমর্থনে এ আয়াত নাযিল হয়। وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ وَلَا يَزْنُونَ "এবং তারা আল্লাহর সাথে কোন ইলাহকে ডাকে না। আল্লাহ যার (যে মানুষের) হত্যা নিষেধ করেছেন, যথার্থ কারণ ব্যতিরেকে তাকে হত্যা করে না।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি তাফসীরের শুরুতে সূরা বাকারা পৃষ্ঠা : ৬৪৩ এবং কিতাবুস তাফসীরে হাদীসের ব্যাখ্যা দেখুন।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامُ بْنُ يُوسُفَ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ أَخْبَرَنِي الْقَاسِمُ بْنُ أَبِي بَزَّةَ أَنَّهُ سَأَلَ سَعِيدَ بْنَ جُبَيْرٍ هَلْ لِمَنْ قَتَلَ مُؤْمِنًا مُتَعَمِّدًا مِنْ تَوْبَةٍ فَقَرَأْتُ عَلَيْهِ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ فَقَالَ سَعِيدٌ قَرَأْتُهَا عَلَى ابْنِ عَبَّاسٍ كَمَا قَرَأْتَهَا عَلَيَّ فَقَالَ هَذِهِ مَكِّيَّةٌ نَسَخَتْهَا آيَةٌ مَدَنِيَّةٌ الَّتِي فِي سُورَةِ النِّسَاءِ

২৮৫. ইবরাহীম ইব্‌নে মূসা র......... কাসিম ইব্‌নে আবু বাযযা রা. সূত্রে বর্ণিত, তিনি (অর্থাৎ, কাসিম) সাঈদ ইব্‌নে জুবায়র র.- কে জিজ্ঞেস করলেন, যদি কেউ কোন মু'মিন ব্যক্তিকে ইচ্ছাপূর্বক হত্যা করে ; তবে কি তার জন্য তওবা আছে? তিনি বললেন, না। (ইবনে আবু বাযযা বলেন,) অতপর আমি তাঁকে এ আয়াত তিলাওয়াত করে শোনালাম- وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ "আল্লাহ্ যার হত্যা নিষেধ করেছেন, যথার্থ কারণ ব্যতিরেকে তাকে হত্যা করে না।"(যার শেষে সংশ্লিষ্ট আছে اِلَّا مَنْ تَابَ الاية। সাঈদ র. বললেন, তুমি যে আয়াত আমার সামনে তিলাওয়াত করলে, আমিও এমনিভাবে ইব্‌নে আব্বাস রা. -এর সামনে এ আয়াত তিলাওয়াত করেছিলাম। তখন তিনি বললেন, (সূরা ফুরকানের) এ আয়াতটি মক্কী। সূরা নিসার মাদানী আয়াতটি একে রহিত করে দিয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

أَبِي بَـزَّة বা'তে যবর এবং ঝা'তে তাশদীদ যোগে। আর আবু বাযযার নাম হল নাফি' ইবনে ইয়াসার। হযরত ইবনে আব্বাস রা.এর এই রেওয়ায়াতটি সংখ্যাগরিষ্ঠের মতের বিপরীত। হয়তো তিনি এই পথ বন্ধ করে দেয়ার লক্ষ্যে কঠোরতা হিসেবে বলেছেন। অথবা যে হালাল মনে করে করবে,তার ক্ষেত্রে প্রযোজ্য। কারণ তাওবা দ্বারা সমস্ত গুনাহ মাফ হয়ে যায়।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ الْمُغِيرَةِ بْنِ النُّعْمَانِ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ اخْتَلَفَ أَهْلُ الْكُوفَةِ فِي قَتْلِ الْمُؤْمِنِ فَرَحَلْتُ فِيهِ إِلَى ابْنِ عَبَّاسٍ فَقَالَ نَزَلَتْ فِي آخِرِ مَا نَزَلَ وَلَمْ يَنْسَخْهَا شَيْءٌ

২৮৬. মুহাম্মদ ইব্নে বাশ্শার র......... সাঈদ ইব্নে জুবায়র র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন বাশ্শার মু'মিনের হত্যার ব্যাপারে কূফাবাসী মতভেদ করতে লাগল (যে, এর ঘাতকের তওবা কবুল হতে পারে কিনা?)। আমি (এ ব্যাপারে) ইব্নে আব্বাস রা. -এর কাছে গেলাম (এবং তাঁকে এ সম্পর্কে জিজ্ঞেস করলাম) তখন তিনি বললেন, (মু'মিনের হত্যা সম্পর্কিত) এ আয়াত (সূরা নিসার আয়াত وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَجَزَاؤُهُ جَهَنَّمُ خَالِدًا فِيهَا সর্বশেষ নাযিল হয়েছে। একে অন্য কিছু রহিত করেনি।

**ব্যাখ্যা :** এটা হযরত সাঈদ ইবনে যুবাইর হ থেকে দ্বিতীয় সনদ। হাদীসটি সূরা নিসার তাফসীরে এসেছে। ১৪ নং হাদীস এর ব্যাখ্যা দেখুন।

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ حَدَّثَنَا مَنْصُورٌ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ سَأَلْتُ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عَنْ قَوْلِهِ تَعَالَى فَجَزَاؤُهُ جَهَنَّمُ قَالَ لَا تَوْبَةَ لَهُ وَعَنْ قَوْلِهِ جَلَّ ذِكْرُهُ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ قَالَ كَانَتْ هَذِهِ فِي الْجَاهِلِيَّةِ

২৮৭. আদম র......... সাঈদ ইব্নে জুবায়র র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি ইব্নে আব্বাস রা. - কে আল্লাহ্ তা'আলার বাণী : فَجَزَاؤُهُ جَهَنَّمُ ( তাদের পরিণাম হচ্ছে জাহান্নাম) সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, তার জন্য তওবা নেই। এরপরে আমি আল্লাহ্ তা'আলার বাণী : لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ সম্পর্কে তাঁকে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, এ আয়াত মুশরিকদের ব্যাপারে।

অর্থাৎ, শিরক ও কুফরের যমানায় হত্যা করেছে অতঃপর ইসলাম গ্রহণ করেছে তার হুকুম এ আয়াতে বলা হয়েছে যে, তার তওবা কবুল হবে। কিন্তু যদি কোন মুসলমান কোন মুসলমানকে ইচ্ছাকৃত অন্যায়ভাবে হত্যা করে তার শাস্তি হযরত ইবনে আব্বাস রা. এর মতে জাহান্নাম। যেমনটি সূরা নিসার আয়াতে আছে।

হযরত ইবনে আব্বাস রা. এর মত হল মুসলমানকে অন্যায়ভাবে হত্যাকারীর শাস্তি জাহান্নাম। যা সংখ্যাগরিষ্ঠের মতের বিপরীত। সংখ্যাগরিষ্ঠ আলেমের মতে এরকম পাপী যদি নিহত ব্যক্তির ওয়ারিসদেরকে রক্তপণ দিয়ে দেয় এবং তাওবা করে তাহলে তা কবুল হবে। হযরত ইবনে আব্বাস রা.-এর ফতওয়া সম্ভবত সতর্কবাণীস্বরূপ ছিল।

## بَاب يُضَاعَفْ لَهُ الْعَذَابُ يَوْمَ الْقِيَامَةِ وَيَخْلُدْ فِيهِ مُهَانًا

**২৪৮৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "কিয়ামতের দিন তার শাস্তি দ্বিগুণ করা হবে এবং সেখানে সে স্থায়ী হবে হীন অবস্থায়।" অর্থাৎ, কিয়ামতের দিন তার শাস্তি দ্বিগুণ করে দেয়া হবে এবং সেখানে অপদস্ত হয়ে চিরকাল থাকবে।

**ব্যাখ্যা : مُهَانًا** শব্দটি اهانة থেকে ইসমে মাফউলের সীগা। অর্থ : অপদস্ত, লাঞ্ছিত।

**حَدَّثَنَا** سَعْدُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ مَنْصُورٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ قَالَ ابْنُ أَبْزَى سَلْ ابْنَ عَبَّاسٍ عَنْ قَوْلِهِ تَعَالَى وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَجَزَاؤُهُ جَهَنَّمُ خَالِدًا فِيهَا وَقَوْلِهِ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ حَتَّى بَلَغَ إِلَّا مَنْ تَابَ وَآمَنَ فَسَأَلْتُهُ فَقَالَ لَمَّا نَزَلَتْ قَالَ أَهْلُ مَكَّةَ فَقَدْ عَدَلْنَا بِاللَّهِ وَقَدْ قَتَلْنَا النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ وَأَتَيْنَا الْفَوَاحِشَ فَأَنْزَلَ اللَّهُ إِلَّا مَنْ تَابَ وَآمَنَ وَعَمِلَ عَمَلًا صَالِحًا إِلَى قَوْلِهِ غَفُورًا رَحِيمًا

২৮৮. সা'দ ইব্‌নে হাফস র......... সাঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইব্‌নে আবযা রা. বলেন, ইব্‌নে আব্বাসকে জিজ্ঞেস করা হল, আল্লাহ্ তা'আলার বাণী : وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَجَزَاؤُهُ جَهَنَّمُ خَالِدًا فِيهَا "কেউ ইচ্ছাকৃতভাবে কোন মু'মিনকে হত্যা করলে তার শাস্তি জাহান্নাম" এবং আল্লাহর এ বাণী : وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ "এবং আল্লাহ্ যার হত্যা নিষেধ করেছেন যথার্থ কারণ ছাড়া, তারা তাকে হত্যা করে না...." إِلَّا مَنْ تَابَ وَآمَنَ "কিন্তু যারা তওবা করে..." সম্পর্কে।

আমিও তাঁকে জিজ্ঞেস করলাম। তখন তিনি জবাবে বললেন, যখন এ আয়াত অবতীর্ণ হল তখন মক্কাবাসী বলল, আমরা আল্লাহর সঙ্গে শরীক করেছি, আল্লাহ যার হত্যা নিষেধ করেছেন যথার্থ কারণ ছাড়া তাকে হত্যা করেছি এবং আমরা অশ্লীল কার্যকলাপ করেছি। তারপর আল্লাহ্ তা'আলা এ আয়াত অবতীর্ণ করলেন, إِلَّا مَنْ تَابَ وَآمَنَ وَعَمِلَ عَمَلًا صَالِحًا "যারা তওবা করে, ঈমান আনে ও সৎকর্ম করে।" رَحِيمًا غَفُورًا "আল্লাহ্ ক্ষমাশীল, পরম দয়ালু" পর্যন্ত।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল পূর্ণ আয়াতের সাথে, যা শিরোনামে আছে।

ابْنُ أَبْزَى : হামযায় যবর এবং বা সাকিন। তার পিতার নাম আ. রহমান। তিনি ছোট সাহাবীর অন্তর্ভুক্ত।

## بَاب إِلَّا مَنْ تَابَ وَآمَنَ وَعَمِلَ عَمَلًا صَالِحًا فَأُولَئِكَ يُبَدِّلُ اللَّهُ سَيِّئَاتِهِمْ حَسَنَاتٍ وَكَانَ اللَّهُ غَفُورًا رَحِيمًا

**২৪৮৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "কিন্তু যারা তাওবা করে ঈমান আনয়ন করে এবং সৎ কাজ করে তারা এমন লোক যে, আল্লাহ্ তাদের মন্দ কাজসমূহকে সৎ কাজে পরিণত করে দিবেন। (অর্থাৎ, সৎ কাজ এবং তাওবার বরকতে খারাপ কাজকে পরিবর্তন করে তৎসমপরিমাণ সাওয়াব লিখে দেন) এবং আল্লাহ তা'আলা ক্ষমাশীল ও পরম দয়ালু।"

حَدَّثَنَا عَبْدَانُ أَخْبَرَنَا أَبِي عَنْ شُعْبَةَ عَنْ مَنْصُورٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ أَمَرَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ أَبْزَى أَنْ أَسْأَلَ ابْنَ عَبَّاسٍ عَنْ هَاتَيْنِ الْآيَتَيْنِ وَمَنْ يَقْتُلْ مُؤْمِنًا مُتَعَمِّدًا فَسَأَلْتُهُ فَقَالَ لَمْ يَنْسَخْهَا شَيْءٌ وَعَنْ وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ قَالَ نَزَلَتْ فِي أَهْلِ الشِّرْكِ

২৮৯. আবদান র......... সাঈদ ইব্‌নে জুবায়র র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবদুর রহমান ইব্‌নে আবযা রা. আমাকে নির্দেশ দিলেন যে, আমি যেন ইব্‌নে আব্বাস রা. -এর কাছে এ দুটি আয়াত সম্পর্কে জিজ্ঞেস করি। তারপর তাকে আমি জিজ্ঞেস করলাম। তিনি বললেন, এ আয়াতে অন্য কিছু রহিত (মনসুখ) করেনি (অর্থাৎ, দ্বিতীয় যে আয়াতটি সম্পর্কে জিজ্ঞাসার নির্দেশ দিয়েছিলেন সেটি ছিল وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ এটি সম্পর্কেও জিজ্ঞেস করলাম, তিনি (আব্বাস) রা. বললেন, এ আয়াত মুশরিকদের ব্যাপারে অবতীর্ণ হয়েছে।

**ব্যাখ্যা :** ইবনে আববাস রা. এর হাদীসের দ্বিতীয় সনদ। হযরত ইবনে আব্বাস রা. এর মতে উল্লেখিত আয়াতটি সে সকল মুসলমানদের সাথে সম্পৃক্ত নয় যারা ইচ্ছাকৃতভাবে কাউকে হত্যা করে, বরং কাফের এবং মুশরিকদের ঈমান আনয়ন সম্পর্কিত। এটা ইবনে আব্বাস রা. এর মত এবং ফতওয়া। কিন্তু সংখ্যাগরিষ্ঠ উম্মত এরকম হত্যাকারীর ব্যাপারে তাওবা এবং ইসতিগফারের অবকাশ দানের প্রবক্তা। কারণ আল্লাহ্ তা'আলা ইরশাদ করেছেন اِنَّ اللّٰهَ لَايَغْفِرُ اَنْ يُّشْرَكَ بِهٖ وَ يَغْفِرُمَا دُوْنَ ذٰلِكَ لِمَنْ يَّشَاءَ অর্থাৎ, নিশ্চয় আল্লাহ তা'আলা তাঁর সাথে শিরককে ক্ষমা করবেন না। এছাড়া অন্য সব গুনাহ যাকে ইচ্ছা ক্ষমা করবেন।

## باب فَسَوْفَ يَكُونُ لِزَامًا أَيْ هَلَكَةً

**২৪৮৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "অচিরেই নেমে আসবে অপরিহার্য ধ্বংস।" لِزَامًا অর্থ ধ্বংস।

অর্থাৎ, তোমরা আল্লাহর বিধিবিধানকে মিথ্যা প্রতিপন্ন করেছ, অতএব তা অচিরেই ধ্বংস সমাগত করবে। অর্থাৎ, কাফেররা সত্য জেনে মিথ্যা প্রতিপন্ন করেছে সুতরাং তা অচিরেই তাদের জন্য ধ্বংসের কারণ হবে। দুনিয়া এবং আখেরাতে এ শাস্তি থেকে নিস্কৃতি পাবে না, কারণ পরকালে রয়েছে স্থায়ী ধ্বংস এবং দুনিয়াতেও ধ্বংস সমাগত হয়েছে। যেমন : বদর যুদ্ধ।

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصِ بْنِ غِيَاثٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنَا مُسْلِمٌ عَنْ مَسْرُوقٍ قَالَ قَالَ عَبْدُ اللهِ خَمْسٌ قَدْ مَضَيْنَ الدُّخَانُ وَالْقَمَرُ وَالرُّومُ وَالْبَطْشَةُ وَاللِّزَامُ فَسَوْفَ يَكُونُ لِزَامًا هلاكا

২৯০. উমর ইব্‌নে হাফ্‌স ইব্‌নে গিয়াস র......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, পাঁচটি ঘটনা ঘটে গেছে- ১. ধুম্রাচ্ছন্ন (এর আলোচনা সূরা দুখানের فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ আয়াতে আছে। -পারা ২৫, রুকূ ১৪, ২. চন্দ্র বিদীর্ণ হওয়া (চন্দ্র দ্বিখণ্ডিত হওয়া। যার আলোচনা সূরা কামারে আছে- اقْتَرَبَتِ السَّاعَةُ وَانْشَقَّ الْقَمَرُ -পারা ২৭, রুকূ ১, ৩.রোমকদের পরাজয় (যার আলোচনা আছে সূরা রুমে- غلبت الروم -পারা ২১, রুকূ ৪ , ৪.কঠোর পাকড়াও (যার আলোচনা করা হয়েছে সূরা দুখানে আছে- يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى إِنَّا مُنْتَقِمُونَ (١٦) এবং ৫.ধ্বংস لِزَامًا অর্থ ধ্বংস যার আলোচনা এ সূরাতে আছে- فَسَوْفَ يَكُونُ لِزَامًا -পারা ১৯, রুকূ ৪

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি কিতাবুল ইসতিসকায় ১৩৯ পৃষ্ঠায় এসেছে।

উপরোক্ত পাঁচটি নিদর্শন, কিয়ামতের নিদর্শনের অন্তর্ভুক্ত। হযরত ইবনে মাসউদ রা. বলেন যে. উপরোক্ত নিদর্শনগুলো সংগঠিত হয়ে গেছে।

الدُّخَانُ অর্থাৎ, ধোয়া। এর দ্বারা উদ্দেশ্য ঐ ধোয়া, যা মক্কার কুরাইশদের ক্ষুধার তীব্রতার দরুণ অনুভব হয়েছিল কিন্তু পূর্ব মুহূর্তে একটি ধোয়া নির্গত হবে যা সকলকে গ্রাস করে নিবে; ফলে মু'মিনদের এর প্রভাবে ফোঁড়া উঠবে। এবং কাফেরদের মস্তিষ্কে ঢুকে বিকৃত করে দিবে। অধিকাংশ মুফাসসিরীনের মতে এটাই প্রধান। আর বিস্তারিত হাদীস সূরা রূমে আসবে।

দ্বিতীয় নিদর্শন চন্দ্র বিদীর্ণ হওয়ার মুজিযা যা হিজরতের পূর্বে হয়েছে।

তৃতীয় নিদর্শন হল রূমের আয়াত অর্থাৎ, غلبت الروم এ ব্যাপারে সকলে একমত যে, তা সংঘটিত হয়ে গেছে।

চতুর্থ নিদর্শন হল البطشة তথা মহাপাকড়াও।

পঞ্চম নিদর্শন হল লিযাম। এ দুটির ব্যাপারে মতভেদ রয়েছে। হযরত ইবনে মাসউদ রা. বলেন যে, আয়াতে যে البطشة আছে তা দ্বারা উদ্দেশ্য হল বদর যুদ্ধে কাফেরদের নিহত হওয়া। আর اللـــزام এর দ্বারা উদ্দেশ্য হল কাফেরদের বন্দী হওয়া। তবে সংখ্যাগরিষ্ঠ আলেমের মতে البطشة দ্বারা উদ্দেশ্য হল কাফেরদেরকে জাহান্নামে নিক্ষেপ করা।

# سُورَةُ الشُّعَرَاءِ

# সূরা শু'আরা

আয়াত ২২৭, রুকূ ১১, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ تَعْبَثُونَ تَبْنُونَ هَضِيمٌ يَتَفَتَّتُ إِذَا مُسَّ مُسَحَّرِينَ الْمَسْحُورِينَ لَيْكَةُ وَالْأَيْكَةُ جَمْعُ أَيْكَةٍ وَهِيَ جَمْعُ شَجَرٍ يَوْمِ الظُّلَّة إِظْلَالُ الْعَذَاب إِيَّاهُمْ مَوْزُونٍ مَعْلُومٍ كَالطَّوْدِ كَالْجَبَلِ وَقَالَ غَيْرُهُ لَشِرْذِمَةٌ الشِّرْذِمَةُ طَائِفَةٌ قَلِيلَةٌ فِي السَّاجِدِينَ الْمُصَلِّينَ قَالَ ابْنُ عَبَّاسٍ لَعَلَّكُمْ تَخْلُدُونَ كَأَنَّكُمْ الرِّيعُ الْأَيْفَاعُ مِنْ الْأَرْضِ وَجَمْعُهُ رِيَعَةٌ وَأَرْيَاعٌ وَاحِدُهُ رِيعَةٌ مَصَانِعَ كُلُّ بِنَاءٍ فَهُوَ مَصْنَعَةٌ فَرِهِينَ مَرِحِينَ فَارِهِينَ بِمَعْنَاهُ وَيُقَالُ فَارِهِينَ حَاذِقِينَ تَعْثَوْا هُوَ أَشَدُّ الْفَسَادِ عَاثَ يَعِيثُ عَيْثًا الْجِبِلَّةَ الْخَلْقُ جُبِلَ خُلِقَ وَمِنْهُ جُبُلًا وَجِبِلًا وَجُبْلًا يَعْنِي الْخَلْقَ قَالَهُ ابْنُ عَبَّاسٍ

মুজাহিদ র. বলেন- تَعْبَثُونَ তোমরা নির্মাণ করে থাক। هَضِيمٌ স্পর্শ করা মাত্রই চূর্ণ-বিচূর্ণ হয়ে যায়। مُسَحَّرِينَ জাদুগ্রস্ত। الْأَيْكَةُ বহুবচন أَيْكَة-এর। অর্থ, বৃক্ষ সমাবেশ। يَوْمِ الظُّلَّة অর্থ যেদিন শাস্তি তাদের আচ্ছাদিত করবে। مَوْزُونٍ জ্ঞাত كَالطَّوْدِ পরিবর্তনের ন্যায়। الشِّرْذِمَةُ ছোট দল। السَّاجِدِينَ অর্থাৎ, নামায আদায়কারী। ইবনে আব্বাস রা. বলেন, لَعَلَّكُمْ تَخْلُدُونَ যেন তোমরা স্থায়ী থাকবে। الرِّيعُ জমিনের উঁচু অংশ। এর বহুবচন رِيَعَةٌ এবং أَرْيَاعٌ তার একবচন। رِيعَةٌ مَصَانِعَ প্রত্যেক ইমারতকে مَصْنَعَةٌ বলা হয়। فَرِهِينَ অহংকারীরা। فَارِهِينَ একই অর্থের। বলা হয় দক্ষদের। تَعْثَوْا ভয়ঙ্কর ফ্যাসাদ কর। এটি عَاثَ يَعِيثُ عَيْثًا ইয়া দ্বারাও ব্যবহৃত হয়। যথা– الْجِبِلَّةَ সৃষ্টি جُبِلَ এর অর্থ-সৃষ্টি করা হয়েছে। خُلِقَ جُبُلًا وَجِبِلًا وَجُبْلًا সবগুলোর অর্থ সৃষ্টি। এ উক্তি করেছেন ইবনে আববাস রা.।

وَقَالَ مُجَاهِدٌ تَعْبَثُونَ تَبْنُونَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী أَتَبْنُونَ بِكُلِّ رِيعٍ آيَةً تَعْبَثُونَ (١٢٨) এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

هَضِيمٌ يَتَفَتَّتُ إِذَا مُسَّ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فِي جَنَّاتٍ وَعُيُونٍ (١٤٧) وَزُرُوعٍ وَنَخْلٍ طَلْعُهَا هَضِيمٌ (١٤٨) এর দিকে ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, তারা বাগ-বাগিচা, প্রস্রবণ, ক্ষেত-খামার এবং খেজুর বাগানে থাকবে, যার থোকা খুব সাজানো, অর্থাৎ, অনেক খেজুর। মুজাহিদ র. বলেন যে, আয়াতে هَضِيمٌ অর্থ হল এমন যা স্পর্শ করার দ্বারা চূর্ণ বিচূর্ণ হয়ে যায়।

مُسَحَّرِينَ الْمَسْحُورِينَ: উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالُوا إِنَّمَا أَنْتَ مِنَ الْمُسَحَّرِينَ (١٨٥) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "লোকেরা বলে যে, আপনি যাদুগ্রস্থ।"

তিনি বলেন, مُسَحَّرِينَ অর্থ হল ,যাদেরকে যাদু করা হয়েছে।

لَيْكَةُ وَالْأَيْكَةُ جَمْعُ أَيْكَةٍ وَهِيَ جَمْعُ شَجَرٍ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী كَذَّبَ أَصْحَابُ لْئَيْكَةِ الْمُرْسَلِينَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আইকাবাসী রাসূলগণকে মিথ্যা প্রতিপন্ন করেছে।"

তিনি বলেন, لَيْكَةُ লামে যবর যোগে, যা নাফি' এবং অন্যদের কিরাআত। আর الْأَيْكَةُ হামযায় যবর যোগে সংখ্যাগরিষ্ঠের মত। শব্দটি أَيْكَةٍ র-বহুবচন। অর্থ : জংগল, গাছপালার ঝোপ।

**আইকা এবং আসহাবে আইকার বিশ্লেষণ :** আল্লামা আইনী র. বলেন যে,কপিগুলোতে উপরোক্ত বাক্যটি আছে। কিন্তু এটি সঠিক নয়, বরং সহীহ হল والليكة والايكة مفرد ايك او جمعها ايك বলা। الليكة আর الايكة হল একবচন, বহুবচন হল ايك। অর্থাৎ, বুখারীর কপিতে যেমন আছে সেটি সহীহ নয়।

সারকথা হল যে, الايكة অর্থ বন, জঙ্গল। আসহাবে আইকা জঙ্গলে বসবাস করত। এজন্য আসহাবে আইকা বা আইকা অধিবাসী বলে।

কিছুসংখ্যক আলেম বলেন যে, মাদায়েনের সন্নিকটে একটি ঘনবৃক্ষের জঙ্গল ছিল। এজন্য আসহাবে আইকা আসহাবে মাদায়েনের উপাধি ছিল। সেখানকার অধিবাসীরা কুফর, শিরক, মূর্তিপূজা ছাড়াও বিভিন্ন কুপ্রথার প্রচলন ছিল। তা সংশোধনের জন্য হযরত শুয়াইব আ. কে প্রেরণ করলেন। কিন্তু কেউ নবীর কথার প্রতি কর্ণপাত করে নি। আল্লাহর শাস্তির কোপানলে ধ্বংস হয়।

আর অধিকাংশ মুফাসসিরীনের তত্ত্ব হল, আসহাবে মাদায়েন এবং আইকা দুটি ভিন্ন সম্প্রদায়। উভয় সম্প্রদায়ের প্রতি হযরত শুয়াইব আ. প্রেরিত হয়েছিলেন। বিস্তারিত দেখুন লুগাতুল কুরআন : ১ম খণ্ড, ১১৮ পৃষ্ঠা।

يَوْمِ الظُّلَّةِ إِظْلَالُ الْعَذَابِ إِيَّاهُمْ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَكَذَّبُوهُ فَأَخَذَهُمْ عَذَابُ يَوْمِ الظُّلَّةِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, সুতরাং তারা তাঁকে (শুয়াইব আ.) কে মিথ্যা প্রতিপন্ন করল। ফলে তাদেরকে ছায়াদিবস তথা আলোহীন দিবসের শাস্তি ধৃত করল। তিনি বলেন, আয়াতে يَوْمِ الظُّلَّةِ এর অর্থ হল তাদেরকে ছায়া শাস্তি প্রদান করা। অর্থাৎ, يَوْمِ الظُّلَّةِ এর দ্বারা উদ্দেশ্য হল ঐদিন যে দিন শাস্তি ছিল তাদের উপর ছায়া।

**আল্লাহর আসামী পায়ে হেটে আসে, তার জন্য ওয়ারেন্টের প্রয়োজন নেই**

عذاب يوم الظلة এর আলোচনা উক্ত আয়াতে এসেছে। ঘটনা হল এই যে, আল্লাহ তা'আলা সেই গোত্রের উপর প্রচণ্ড উত্তাপ চাপিয়ে দিয়েছিলেন। ফলে তারা ঘরে বাইরে কোথাও আশ্রয় নিতে পারছিল না। অতঃপর তাদের সন্নিকটে একটি জঙ্গলে একটি মেঘখণ্ড পাঠালেন এবং সেখানে শীতল হাওয়া বইছিল। গরমে অস্থির জনগণ মেঘখণ্ডের নীচে সমবেত হল। তখন মেঘমালা তাদের উপর বৃষ্টির পরিবর্তে অগ্নিবর্ষণ করল। ফলে সকলে জ্বলেপুড়ে ভস্ম হয়ে পড়ে রইল।-মা'আরিফ

مَوْزُونٍ مَعْلُومٍ : অর্থ জানা, নির্দিষ্ট। وزن থেকে নির্গত, ইসমে মাফউলের সীগা, অর্থাৎ, পরিমাপকৃত পণ্য। নির্দিষ্ট।

উল্লেখিত শব্দটি অত্র সূরায় নেই বরং সূরায় হিজরে আছে। তথা وَأَنْبَتْنَا فِيهَا مِنْ كُلِّ شَيْءٍ مَّوْزُونٍ হয়তো লিপিকার ভুলে এখানে লিখেছেন।

كَالطَّوْدِ كَالْجَبَلِ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَكَانَ كُلُّ فِرْقٍ كَالطَّوْدِ الْعَظِيمِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, ফলে প্রত্যেকটি অংশ খন্ড বিশাল পর্বতের ন্যায় হয়ে গেছে। তিনি বলেন, আয়াতে الطَّوْدِ শব্দের অর্থ হল পর্বত। কিছুসংখ্যক কপিতে كَالطَّوْدِ الْجَبَلِ রয়েছে। যেমনটি টীকায়ও বিদ্যমান।

وَقَالَ غَيْرُهُ لَشِرْذِمَةٌ الشِّرْذِمَةُ طَائِفَةٌ قَلِيلَةٌ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী إِنَّ هَؤُلَاءِ لَشِرْذِمَةٌ قَلِيلُونَ (٥٤) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এরা ছোট্ট একটি দল। তিনি বলেন, আয়াতে الشِّرْذِمَةُ এর অর্থ ছোট দল।

فِي السَّاجِدِينَ الْمُصَلِّينَ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَرَاكَ حِينَ تَقُومُ (٢١٨) وَتَقَلُّبَكَ فِي السَّاجِدِينَ (٢١٩) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "যখন তুমি নামাযে দণ্ডায়মান হও এবং নামায অবস্থায় তোমার নড়াচড়া প্রত্যক্ষ করেন।"

তিনি বলেন, আয়াতে السَّاجِدِينَ অর্থ হল নামাযীগণ।

وَتَتَّخِذُونَ مَصَانِعَ لَعَلَّكُمْ تَخْلُدُونَ : قَالَ ابْنُ عَبَّاسٍ لَعَلَّكُمْ تَخْلُدُونَ كَأَنَّكُمْ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী (১২৯) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আর তোমরা বিশাল অট্টালিকা নির্মাণ কর। যেন তোমরা পৃথিবীতে চিরকাল থাকবে। তিনি বলেন, আয়াতে لَعَلَّكُمْ এর অর্থ হল كَأَنَّكُمْ অর্থাৎ, যেন তোমরা চিরকাল থাকবে। উদ্দেশ্য হল যে, এখানে لعلكم শব্দটি উপমার জন্য।

أَتَبْنُونَ بِكُلِّ رِيعٍ الرِّيعُ الْأَيْفَاعُ مِنَ الْأَرْضِ وَجَمْعُهُ رِيَعَةٌ وَأَرْيَاعٌ وَاحِدُهُ رِيعَةٌ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী آيَةً تَعْبَثُونَ (১২৮) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, : তোমরা কি প্রত্যেক উচু স্থানে স্মৃতির মিনার নির্মাণ করছ যা অনর্থক! তিনি বলেন, الرِّيعُ অর্থ হল উঁচু স্থান। যেমন টিলা, এর বহুবচন হল رِيَعَةٌ وَأَرْيَاعٌ একবচন رِيعَةٌ এবং রা'তে যের ও আইনে যবর যোগে। যেমন قردة বহুবচন হল قرد এবং أَرْيَاعٌ ব্যতীত ريوع ও বহুবচন আসে।

وَتَتَّخِذُونَ مَصَانِعَ لَعَلَّكُمْ تَخْلُدُونَ (১২৯) : مَصَانِعَ كُلُّ بِنَاءٍ فَهُوَ مَصْنَعَةٌ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থ পূর্বে এসেছে। তিনি বলেন, প্রত্যেক নির্মিত ভবনকে مَصْنَعَةٌ বলে। অর্থাৎ, مَصَانِعَ শব্দটি مَصْنَعَةٌ এর বহুবচন। অর্থ হল প্রাসাদ।

وَتَنْحِتُونَ مِنَ الْجِبَالِ : فَرِهِينَ مَرِحِينَ فَارِهِينَ بِمَعْنَاهُ وَيُقَالُ فَارِهِينَ حَاذِقِينَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী بُيُوتًا فَارِهِينَ (১৪৯) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তোমরা পাহাড় কেটে কেটে ঔদ্ধত্য প্রদর্শনের জন্য ঘর নির্মাণ কর। তিনি বলেন, فَرِهِينَ এর অর্থ হল অহংকারে আনন্দবোধকারী। এবং فَارِهِينَ এর অর্থ এটাই। আর কিছুসংখ্যক আলেম বলেন, فَارِهِينَ এর অর্থ ,অভিজ্ঞ, বিশেষজ্ঞগণ।

وَلَا تُطِيعُوا أَمْرَ الْمُسْرِفِينَ : تَعْثَوْا هُوَ أَشَدُّ الْفَسَادِ عَاثَ يَعِيثُ عَيْثًا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তোমরা পৃথিবীতে ফ্যাসাদ করে বেড়িয়ো না।" তিনি বলেন, تَعْثَوْا শব্দের মাসদারের অর্থ হল কঠিন ফ্যাসাদ করা, মারাত্মক বিশৃংখলা এবং عَاثَ يَعِيثُ عَيْثًا এর একই অর্থ।

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. উদ্দেশ্য তা বলা নয় যে, تَعْثَوْا শব্দটি عَاثَ يَعِيثُ عَيْثًا থেকে নির্গত। কারণ تَعْثَوْا শব্দটি باب سمع থেকে عثي يعثي عثيا،عثيا এবং বাবে نصر মুতালে লাম তথা নাকিস عثي يعثو عثوا থেকে নির্গত। আর عاث বাবে ضرب يعيث মুতালে আইন তথা اجوف থেকে। বরং ইমাম বুখারীর উদ্দেশ্য উভয়টির অর্থ,বিশৃঙ্খলা করে বেড়ানো, কুফর বিস্তার করা। যে সামান্য চিন্তা করবে সে বিষয়টি বুঝতে পারবে।

الْجِبِلَّةَ الْخَلْقُ جُبِلَ خُلِقَ وَمِنْهُ جُبُلًا وَجِبِلًا وَجُبْلًا يَعْنِي الْخَلْقَ قَالَهُ ابْنُ عَبَّاسٍ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَاتَّقُوا الَّذِي خَلَقَكُمْ وَالْجِبِلَّةَ الْأَوَّلِينَ (১৮৪) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যিনি তোমাদের সৃষ্টি করেছেন এবং পূর্ববর্তী জাতিকে সৃষ্টি করেছেন তাকে তোমরা ভয় কর।

তিনি বলেন, الْجِبِلَّةَ শব্দের অর্থ হল الْخَلْقُ তথা মাখলুকাত। جُبِلَ জীমে পেশ এবং বা'তে যের যোগে। অর্থ হল خُلِقَ মাজহুল) ব্যবহৃত হয়। অর্থাৎ, সৃষ্টি করা হয়েছে।

وَمِنْهُ جُبُلًا وَجِبِلًا وَجُبْلًا এবং তা থেকেই নির্গত جُبُلًا যীম এবং বায়ে পেশ যোগে এবং جِبِلًا জীম এবং বা উভয়টিতে যের যোগে। আর جُبْلًا জীমে পেশ এবং বা সাকিন। এই তিনটির অর্থ الْخَلْقَ তথা সৃজন।

উপরোক্ত শব্দ দ্বারা সূরা ইয়াসিনের وَلَقَدْ أَضَلَّ مِنْكُمْ جِبِلًّا كَثِيرًا এর দিকে ইঙ্গিত হয়েছে। অর্থাৎ, সে (শয়তান) তোমাদের অনেক মাখলুককে পথভ্রষ্ট করেছে।

## بَاب وَلَا تُخْزِنِي يَوْمَ يُبْعَثُونَ

**২৪৮৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : وَلَا تُخْزِنِي يَوْمَ يُبْعَثُونَ "আমাকে পুনরুত্থান দিবসে লাঞ্ছিত করো না।" অর্থাৎ, যেদিন সকলে পনুরুত্থিত হবে সেদিন আমাকে লজ্জিত করবেন না।

**প্রশ্নোত্তর :** প্রশ্নটি হল যে, হযরত ইবরাহীম আ. বহু পূর্বে দোয়া করে গেছেন যে, وَاجْعَلْنِي مِنْ وَرَثَةِ جَنَّةِ النَّعِيمِ (৮৫)। জান্নাতবাসী লজ্জিত হবে না এতে কোন প্রশ্নই নেই। কারণ তাঁর দোয়াই যথেষ্ট। তাছাড়া অন্য আয়াতে এসেছে إِنَّ الْخِزْيَ الْيَوْمَ وَالسُّوءَ عَلَى الْكَافِرِينَ (২৭) এ থেকে স্পষ্ট বুঝা যায় যে, অপমান, লজ্জা কাফেরদের জন্য। তাহলে মুমিন এবং মাসূম পয়গাম্বর কিভাবে অপমানিত হওয়ার আশংকাবোধ করেন?

**উত্তর :** লাঞ্ছিত হওয়া এটি কুল্লিয়ে মুশাক্কিক। কারণ তা حسنات الابرار سيئات المقربين এর পর্যায়ভুক্ত। সুতরাং প্রত্যেকের লাঞ্ছনা তার শান এবং মর্যাদা অনুযায়ী হবে।

وَقَالَ إِبْرَاهِيمُ بْنُ طَهْمَانَ عَنْ ابْنِ أَبِي ذِئْبٍ عَنْ سَعِيدِ بْنِ أَبِي سَعِيدٍ الْمَقْبُرِيِّ عَنْ أَبِيهِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّ إِبْرَاهِيمَ عَلَيْهِ الصَّلَاةُ وَالسَّلَامُ يَرَى أَبَاهُ يَوْمَ الْقِيَامَةِ عَلَيْهِ الْغَبَرَةُ وَالْقَتَرَةُ الْغَبَرَةُ هِيَ الْقَتَرَةُ

**২৯১.** ইবরাহীম ইব্‌নে তহমান র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, কিয়ামতের দিন ইবরাহীম আ. তাঁর পিতা (আযর) কে ধূলিমলিন অবস্থায় দেখতে পাবেন (চিন্তা পেরেশানী আর উদ্বেগ-উৎকণ্ঠায় সে রওনকহীন হয়ে পড়বে)। الْغَبَرَةُ এর অর্থ ধূলি-ময়লা।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল এভাবে হয় যে, হযরত ইবরাহীম আ. পিতা আযরের দুরাবস্থা এবং কুফরি দেখে আল্লাহর নিকটে আবেদন করলেন - يَا رَبِّ إِنَّكَ وَعَدْتَنِي أَنْ لَا تُخْزِيَنِي يَوْمَ يُبْعَثُونَ অর্থাৎ, "হে আমার প্রতিপালক! আপনি আমাকে প্রতিশ্রুতি দিয়েছেন যে, আমাকে পুনরুত্থান দিবসে অপমানিত করবেন না।" সুতরাং পিতার অপমানিত লাঞ্ছিত হওয়ার চেয়ে বেশি অপমান আর কি হতে পারে?

حَدَّثَنَا إِسْمَاعِيلُ حَدَّثَنَا أَخِي عَنْ ابْنِ أَبِي ذِئْبٍ عَنْ سَعِيدٍ الْمَقْبُرِيِّ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ يَلْقَى إِبْرَاهِيمُ أَبَاهُ فَيَقُولُ يَا رَبِّ إِنَّكَ وَعَدْتَنِي أَنْ لَا تُخْزِيَنِي يَوْمَ يُبْعَثُونَ فَيَقُولُ اللَّهُ إِنِّي حَرَّمْتُ الْجَنَّةَ عَلَى الْكَافِرِينَ

**২৯২.** ইসমাঈল র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, (হাশরের ময়দানে ইবরাহীম আ. তাঁর পিতার সাক্ষাত পেয়ে (তাঁকে এঅবস্থায় দেখে) বলবেন, ইয়া রব! আপনি আমার সাথে ওয়াদা করেছেন যে, কিয়ামত দিবসে আমাকে লাঞ্ছিত করবেন না। আল্লাহ্ তা'আলা বলবেন, আমি কাফেরদের উপর জান্নাত হারাম করে দিয়েছি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। এটি আবু সাঈদের সূত্র ছাড়া সাঈদ-আবু হোরায়রা সূত্রে দ্বিতীয় আরেকটি সনদ। এর দ্বারা বুঝা গেল যে, সাঈদ মাকবুরী হযরত আবু হোরায়রা রা, থেকে স্বীয় পিতা আবু সাঈদ থেকে হাদীস শুনেছেন। এমনিভাবে তাঁর মাধ্যম ছাড়াও শ্রবণ প্রমাণিত আছে।

আর হাদীসটি কিতাবুল আম্বিয়া, ৪৭৩ পৃষ্ঠা এবং তাফসীরে ৭০২ পৃষ্ঠায় এসেছে।

আযর জাহান্নামে যাবে তবে ইবরাহীম আ. কে অপমান থেকে বাঁচানোর জন্য পিতার আকৃতি বিকৃত করে জাহান্নামে পাঠাবেন। যাতে ব্যাপক আকারে পরিচিতির কারণে অপমানিত না হতে হয়।

## بَاب وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ وَاخْفِضْ جَنَاحَكَ أَلِنْ جَانِبَكَ

**২৪৯০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ وَاخْفِضْ جَنَاحَكَ "আপনার নিকটাত্মীয়বর্গকে সতর্ক করে দিন এবং (মু'মিনদের প্রতি) বিনয়ী হোন।" وَاخْفِضْ جَنَاحَكَ অর্থাৎ, أَلِنْ جَانِبَكَ "আপনার পার্শ্ব নম্র রাখুন।"

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصِ بْنِ غِيَاثٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ قَالَ حَدَّثَنِي عَمْرُو بْنُ مُرَّةَ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ لَمَّا نَزَلَتْ وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ صَعِدَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَى الصَّفَا فَجَعَلَ يُنَادِي يَا بَنِي فِهْرٍ يَا بَنِي عَدِيٍّ لِبُطُونِ قُرَيْشٍ حَتَّى اجْتَمَعُوا فَجَعَلَ الرَّجُلُ إِذَا لَمْ يَسْتَطِعْ أَنْ يَخْرُجَ أَرْسَلَ رَسُولًا لِيَنْظُرَ مَا هُوَ فَجَاءَ أَبُو لَهَبٍ وَقُرَيْشٌ فَقَالَ أَرَأَيْتَكُمْ لَوْ أَخْبَرْتُكُمْ أَنَّ خَيْلًا بِالْوَادِي تُرِيدُ أَنْ تُغِيرَ عَلَيْكُمْ أَكُنْتُمْ مُصَدِّقِيَّ قَالُوا نَعَمْ مَا جَرَّبْنَا عَلَيْكَ إِلَّا صِدْقًا قَالَ فَإِنِّي نَذِيرٌ لَكُمْ بَيْنَ يَدَيْ عَذَابٍ شَدِيدٍ فَقَالَ أَبُو لَهَبٍ تَبًّا لَكَ سَائِرَ الْيَوْمِ أَلِهَذَا جَمَعْتَنَا فَنَزَلَتْ تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ وَتَبَّ مَا أَغْنَى عَنْهُ مَالُهُ وَمَا كَسَبَ

২৯৩. উমর ইব্‌নে হাফ্‌স ইব্‌নে গিয়াস র......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ এ আয়াত অবতীর্ণ হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাফা (পর্বতে) আরোহণ করলেন এবং ডাকতে লাগলেন, হে বনী ফিহ্‌র! হে বনী আদী ! এবং কুরাইশদের বিভিন্ন গোত্রকে (যেমন, হে আবদে মানাফ! হে বনু আবদুল মুত্তালিব!) অবশেষে তারা একত্রিত হল। যে নিজে আসতে পারল না, সে তার প্রতিনিধি পাঠাল, যাতে দেখতে পায়, ব্যাপার কী? সেখানে আবু লাহাব ও কুরাইশগণও আসল্। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, বল তো, (আমাদের বলো, তোমাদের কি ধারনা,) আমি যদি তোমাদের বলি যে, শত্রুসৈন্য উপত্যকায় এসে পড়েছে, তারা তোমাদের উপর অতর্কিতে আক্রমণ করতে উদ্যত, তোমরা কি আমাকে বিশ্বাস করবে? তারা বলর, হ্যাঁ, আমরা আপনাকে সর্বদা সত্য পেয়েছি (আমরা আপনাকে বিশ্বাস করব)। তখন তিনি বললেন, "আমি তোমাদের সম্মুখে কঠিন শাস্তির ভয় প্রদর্শন করছি।" আবু লাহাব (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে) বলল, সারাদিন তোমার উপর ধ্বংস আসুক ! এজন্যই কি তুমি আমাদের একত্র করেছ? তখন নাযিল হল, تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ وَتَبَّ مَا أَغْنَى عَنْهُ مَالُهُ وَمَا كَسَبَ "ধ্বংস হোক আবু লাহাবের দু-হস্ত এবং ধ্বংস হোক সে নিজেও। তার ধন-সম্পদ ও তার উপার্জন তার কোন কাজে আসেনি।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি কিতাবুল আম্বিয়ায় সংক্ষেপে ৫০০ পৃ. এসেছে। يَا بَنِي فِهْـرٍ ফা-এর নিচে যের এবং হা সাকিন। أَرَأَيْتَكُمْ অর্থ তোমরা আমাকে সংবাদ দাও।

مُصَدِّقِيَّ দালে তাশদীদ এবং যের আর কাফে যের। মূলত مصدقين ছিল, যখন ياء متكلم এর দিকে ইযাফত করা হয়েছে। তখন নুন পড়ে গেছে। জমার ইয়াকে ইয়ায়ে মুতাকাল্লিমের সাথে ইদগাম করা হয়েছে। উদ্দেশ্য হল, যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কোন অদৃশ্যের সংবাদ দেন তখন তারা তাঁকে সত্যবাদী বলে স্বীকৃতি দেয়- এ বিষয়টির উপর তাদের সুদৃঢ় রাখা।

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي سَعِيدُ بْنُ الْمُسَيَّبِ وَأَبُو سَلَمَةَ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ أَبَا هُرَيْرَةَ قَالَ قَامَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ أَنْزَلَ اللَّهُ وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ قَالَ يَا مَعْشَرَ قُرَيْشٍ أَوْ كَلِمَةً نَحْوَهَا اشْتَرُوا أَنْفُسَكُمْ لَا أُغْنِي عَنْكُمْ مِنْ اللَّهِ شَيْئًا يَا بَنِي عَبْدِ مَنَافٍ لَا أُغْنِي عَنْكُمْ مِنْ اللَّهِ شَيْئًا يَا عَبَّاسُ بْنَ عَبْدِ الْمُطَّلِبِ لَا أُغْنِي عَنْكَ مِنْ اللَّهِ شَيْئًا وَيَا صَفِيَّةُ عَمَّةَ رَسُولِ اللَّهِ لَا أُغْنِي عَنْكِ مِنْ اللَّهِ شَيْئًا وَيَا فَاطِمَةُ بِنْتَ مُحَمَّدٍ سَلِينِي مَا شِئْتِ مِنْ مَالِي لَا أُغْنِي عَنْكِ مِنْ اللَّهِ شَيْئًا تَابَعَهُ أَصْبَغُ عَنْ ابْنِ وَهْبٍ عَنْ يُونُسَ عَنْ ابْنِ شِهَابٍ

২৯৪. আবুল ইয়ামান র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ (আপনার নিকটাত্মীয়বর্গকে সতর্ক করে দিন) এ আয়াত অবতীর্ণ হল, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দাঁড়ালেন এবং বললেন, হে কুরাইশ সম্প্রদায়! অথবা (রাবীর সন্দেহ) অনুরূপ বাক্য, নিজেদের কিনে নাও। (অর্থাৎ, আল্লাহর আযাব থেকে আত্মরক্ষা করো, ঈমান আনো তথা ইসলাম কবুল করো, আযাব থেকে নিরাপদ থাকবে। যদি তোমরা কুফর-শিরক থেকে বিরত না হও) আমি আল্লাহর আযাব থেকে রক্ষার ব্যাপারে তোমার কোনই উপকারে আসবো না। হে (রাসূলুল্লাহ -এর ফুফু) সফিয়্যা! আমি তোমার নাজাতের ব্যাপারে কোনই উপকার করতে পারব না। হে মুহাম্মদ কন্যা ফাতিমা! আমার ধন-সম্পদ থেকে যা চাও নিয়ে যাও, কিন্তু আল্লাহর আযাব থেকে রক্ষার ব্যাপারে আমি তোমার কোনই উপকারে আসবো না।

আসবাগ র......... ইব্নে শিহাব র. থেকে অনুরূপ বর্ণনা করেছেন। (আসবাগ-ইবনে ওয়াহাব-ইউনুস-ইবনে শিহাব সূত্রে এ রেওয়ায়াতের মুতাবা'আত করেছেন এ মুতাবা'আতের আলোচনা কিতাবুল ওয়াসায়ায় এসেছে।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি কিতাবুল ওসিয়্যত : ৩৮৫ পৃ. এবং তাফসীরে ৭৫২ পৃষ্ঠায় এসেছে।

**বংশীয় সম্পর্ক কিয়ামত দিবসে কাফেরদের কোন উপকারে আসবে না**

উল্লেখিত হাদীস থেকে বুঝা গেল যে, যদি কেউ কাফের অবস্থায় মৃত্যুবরণ করে তাহলে তার বংশীয় সম্পর্ক কোন উপকারে আসবে না। যদিও নবীগণের স্ত্রী, পুত্র, সন্তান সন্ততি মুমিন না হয় তাহলে তাঁদেরও নবীগণ কোন উপকার করতে পারবেন না। যেমন : হযরত নূহ আ. এর সন্তান এবং হযরত লূত আ. এর স্ত্রী, হযরত ইবরাহীম আ. এর পিতার বিষয়টি।

বুখারী ৭০২

## سُورَةُ النَّمْلِ

## সূরা নাম্‌ল

আয়াত ৯৩, রুকূ ৭, মক্কী

سُورَةُ النَّمْلِ وَالْخَبْءُ مَا خَبَأْتَ لَا قِبَلَ لَا طَاقَةَ الصَّرْحُ كُلُّ مِلَاطٍ اُتُّخِذَ مِنَ الْقَوَارِيرِ وَالصَّرْحُ الْقَصْرُ وَجَمَاعَتُهُ صُرُوحٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَلَهَا عَرْشٌ سَرِيرٌ كَرِيمٌ حُسْنُ الصَّنْعَةِ وَغَلَاءُ الثَّمَنِ يَأْتُونِي مُسْلِمِينَ طَائِعِينَ رَدِفَ اقْتَرَبَ جَامِدَةً قَائِمَةً أَوْزِعْنِي اجْعَلْنِي وَقَالَ مُجَاهِدٌ نَكِّرُوا غَيِّرُوا وَأُوتِينَا الْعِلْمَ يَقُولُهُ سُلَيْمَانُ الصَّرْحُ بِرْكَةُ مَاءٍ ضَرَبَ عَلَيْهَا سُلَيْمَانُ قَوَارِيرَ أَلْبَسَهَا إِيَّاهُ

الْخَبْءُ তুমি গোপন কর। لَا طَاقَةَ তাদের কোন শক্তি নেই। الصَّرْحُ কাচ মিশ্রিত গারা। الصَّرْحُ প্রাসাদকেও বলা হয়। এর বহুবচন صُرُوحٌ। ইব্নে আব্বাস রা. বলেন, وَلَهَا عَرْشٌ তার সিংহাসন অতি সম্মানিত, শিল্পকর্মে উত্তম এবং বহু মূল্যবান। مُسْلِمِينَ অনুগত হয়ে। رَدِفَ নিকটবর্তী হয়েছে। جَامِدَةً স্থির। أَوْزِعْنِي আমাকে করে দাও। মুজাহিদ র. বলেন, نَكِّرُوا পরিবর্তন করে দাও। أُوتِينَا الْعِلْمَ (আমাদের জ্ঞান দেয়া হয়েছে) একথা সুলায়মান আ. বলেছেন। الصَّرْحُ পানির একটি হাউজ। সুলায়মান আ. সেটি কাচ দ্বারা আবৃত করে দিয়েছিলেন।

وَالْخَبْءُ مَا خَبَأْتَ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী أَلَّا يَسْجُدُوا لِلَّهِ الَّذِي يُخْرِجُ الْخَبْءَ فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তোমরা কি আল্লাহ তা'আলার সেজদা করবে না, যিনি নভোমণ্ডল এবং ভূমণ্ডলের গোপনীয় বস্তুসমূহকে নির্গত করেন?"

তিনি বলেন, الْخَبْءُ শব্দের অর্থ হল গোপন বস্তু, অভ্যন্তরীণ বিষয়। অর্থাৎ, মাসদারটি ইসমে মাফউল مخبوء এর অর্থে।

لَا قِبَلَ لَا طَاقَةَ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী ارْجِعْ إِلَيْهِمْ فَلَنَأْتِيَنَّهُمْ بِجُنُودٍ لَا قِبَلَ لَهُمْ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তুমি তাদের নিকট পুনর্বার বল, (যদি তারা ঈমান আনয়ন করে তাহলে ভাল, অন্যথায়) আমি তাদের কাছে এমন বাহিনী প্রেরণ করবো, যার মুকাবিলা করার শক্তি তাদের নেই।"

তিনি বলেন, لَا قِبَلَ অর্থ হল, তাদের সামর্থ নেই।

بَيْنَهَا الصَّرْحُ كُلُّ مَلَاطٍ اتُّخِذَ مِنَ الْقَوَارِيرِ وَالصَّرْحُ الْقَصْرُ وَجَمَاعَتُهُ صُرُوحٌ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী ادْخُلِي الصَّرْحَ এর দিকে ইংগিত করা হয়েছে। অর্থাৎ, বিলকিস কে বলা হয় আপনি এ প্রাসাদে প্রবেশ করুন। তিনি বলেন, الصَّرْحُ শীশার মসলাকে বলে, যদ্বারা ঢালাই করা হয় (গারা)। প্রাসাদের অর্থেও ব্যবহৃত হয়। বহুবচন হল صُرُوحٌ।

**ব্যাখ্যা :** আল্লামা আইনী র. বলেন যে, مِلَاط মীমে যের যোগে) মিলাত বলা হয় প্রাসাদের দুই ইটের মধ্যবর্তী মসলা বা ঢালাইকে। ( অট্টালিকার ইট-পাথরের গাঁথুনি ও প্রয়োজনীয় উপাদান।) দ্বিতীয় আরেকটি কপিতে بَلَاط (বা' তে যবর যোগে আছে) অর্থ হল রাজপ্রাসাদ।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَلَهَا عَرْشٌ سَرِيرٌ كَرِيمٌ حُسْنُ الصَّنْعَةِ وَغَلَاءُ الثَّمَنِ : উক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَهَا عَرْشٌ عَظِيمٌ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তার (বিলকিস) সিংহাসন রয়েছে। হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, عَرْشٌ এর অর্থ হল তার সিংহাসন কারুকার্যপূর্ণ এবং অনেক মূল্যবান।

يَأْتُونِي مُسْلِمِينَ طَائِعِينَ : উক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ يَا أَيُّهَا الْمَلَأُ أَيُّكُمْ يَأْتِينِي بِعَرْشِهَا قَبْلَ أَنْ يَأْتُونِي مُسْلِمِينَ (৩৮) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তিনি বললেন, "হে সভাসদবর্গ! তোমাদের মধ্যে কে আছে, যে তার (বিলকিসের) সিংহাসনটি তার প্রজারা আমার নিকট অনুগত হয়ে আসার পূর্বে এনে দিতে পারবে। তিনি বলেন, আয়াতে مُسْلِمِينَ অর্থ,অনুগত।

رَدِفَ اقْتَرَبَ উক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قُلْ عَسَى أَنْ يَكُونَ رَدِفَ لَكُمْ بَعْضُ الَّذِي تَسْتَعْجِلُونَ (৭২) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "বলুন, যে শাস্তিকে তরান্বিত করতে চাইছ হয়তো তা তোমাদের নিকটবর্তী হয়ে গেছে।"

তিনি বলেন, আয়াতে رَدِفَ অর্থ হল নিকটবর্তী হয়েছে।

جَامِدَةً قَائِمَةً : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَتَرَى الْجِبَالَ تَحْسَبُهَا جَامِدَةً এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তুমি পাহাড়কে দেখবে মনে হয় তা স্থির।"

তিনি বলেন, جَامِدَةً অর্থ হল সর্বদা দণ্ডায়মান, স্থির, কিন্তু কিয়ামত দিবসে তা শূন্যে তুলার ন্যায় উড়তে থাকবে।

أَوْزِعْنِي اجْعَلْنِي : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ رَبِّ أَوْزِعْنِي أَنْ أَشْكُرَ نِعْمَتَكَ الَّتِي أَنْعَمْتَ عَلَيَّ وَعَلَى الآيَة এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবং তিনি (সুলায়মান আ.) বললেন হে আমার প্রতিপালক! আপনি আমাকে আপনার নেয়ামতের যা আমার উপর এবং পিতামাতার উপর করেছেন সর্বদা তার কৃতজ্ঞতাজ্ঞাপন করার তাওফীক দিন। তিনি বলেন, أَوْزِعْنِي অর্থ হল আমাকে প্রস্তুত করে দিন। বাবে ইফ'আল থেকে আমরের সীগা অর্থ কোন কাজে দৃঢ় করে দেয়া, জমিয়ে দেয়া।

وَقَالَ مُجَاهِدٌ نَكِّرُوا غَيِّرُوا : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ نَكِّرُوا لَهَا عَرْشَهَا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তিনি (সুলায়মান আ.) নির্দেশ করলেন যে, তার সিংহাসনকে পরিবর্তন করে দাও। (যাতে আমরা দেখতে পারি যে, পরিবর্তনের পর তার সিংহাসন চিনতে পারে কি না।

মুজাহিদ র. বলেন যে, نَكِّرُوا অর্থাৎ, আকৃতি পরিবর্তন করো। বর্ণিত আছে যে, তিনি উক্ত সিংহাসনের নিচকে উপর এবং উপরকে নিচে করে পরিবর্তন করে দিয়েছেন। লাল মনিমুক্তার স্থানে সবুজ এবং সবুজের স্থানে লাল করে দিয়েছেন।-কাসতাল্লানী

وَأُوتِينَا الْعِلْمَ يَقُولُهُ سُلَيْمَانُ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহর বাণী قَالَتْ كَأَنَّهُ هُوَ وَأُوتِينَا الْعِلْمَ مِنْ قَبْلِهَا وَكُنَّا مُسْلِمِينَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, বিলকিস বলল যে, মনে হয় এটিই সে সিংহাসন। আর আমরা এ ঘটনার পূর্বে তার নবুওয়াত সম্পর্কে জেনেছি এবং (এখন থেকে) আমরা অনুগত। মুজাহিদ র. বললেন যে, وَأُوتِينَا الْعِلْمَ এটি সুলায়মান আ. এর কথা।

**ব্যাখ্যা :** মুজাহিদ র. এবং অন্যদের মতে আয়াতে وَأُوتِينَا الْعِلْمَ مِنْ قَبْلِهَـــا এর هـــا যমীরটি দ্বারা উদ্দেশ্য বিলকিস। তখন আয়াতের উদ্দেশ্য এমন হবে যে, বিলকিস যখন আকৃতি পরিবর্তিত সিংহাসন চিনে ফেললেন তখন সুলায়মান আ. এবং তার সম্প্রদায় বলল, قد اصابت في جوابها وهي عاقل -তিনি বুদ্ধিমতি, সঠিক উত্তর দিয়েছেন। তারপর এর উপর হযরত সুলায়মান আ. এর কথা কে আতফ করে দেয়া হয়েছে। দ্বিতীয় মত হল যে, وَأُوتِينَا الْعِلْمَ এটি বিলকিসের কথা। তখন এর هـــا যমীরটি দ্বারা উদ্দেশ্য মুজিযা বা ঘটনা, যা বিলকিস হুদহুদ ইত্যাদির মাধ্যমে প্রত্যক্ষ করেছেন। তখন বলেছেন واوتينا العلـــم হাফিজ ইবনে হাজার র. উভয় মত উল্লেখ করে বলেন যে, প্রথমটি হল নির্ভরযোগ্য মত। কিন্তু বাক্যের পূর্বাপর দ্বিতীয় মতটিকে প্রাধান্য দেয়। এটিই হাকীমুল উম্মত হযরত থানভী র. এর তাফসীর। আল্লামা আইনী র. এর ঝোকও এদিকেই।

الصَّرْحُ بِرْكَةُ مَاءٍ ضَرَبَ عَلَيْهَا سُلَيْمَانُ قَوَارِيرَ أَلْبَسَهَا إِيَّاهُ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী قِيلَ لَهَا ادْخُلِي الصَّرْحَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থ পূর্বে এসেছে। তিনি বলেন, الـــصَّرْحُ দ্বারা উদ্দেশ্য হল সেই পানির ঝর্ণা যা সুলায়মান আ. শীশা দ্বারা পাট দিয়ে ঢেকে দিয়েছেন। (কারণ হাউজের মধ্যে মাছ, সামুদ্রিক প্রাণী ইত্যাদি ছিল আর উপরে কাঁচ/শীশা খুব স্বচ্ছ ছিল যেন মনে হচ্ছে শুধু পানি। কাঁচ বুঝা যাচ্ছিল না। সুতরাং যখন বিলকিসকে প্রাসাদে প্রবেশ করতে বলা হয়, তখন বিলকিস কাপড় তুলে পায়ের গোছা খুলে ফেলেছিলেন।

বুখারী ৭০২

## سُورَةُ الْقَصَصِ

## সূরা ক্বাসাস

সূরা ক্বাসাস মক্কী। আবু যর র. এর মতে বিসমিল্লাহ সূরা ক্বাসাসের পরে। আর পুরাতন কপিতে সূরার পূর্বে আছে বিসমিল্লাহ।

سُورَةُ الْقَصَصِ كُلُّ شَيْءٍ هَالِكٌ إِلَّا وَجْهَهُ إِلَّا مُلْكَهُ وَيُقَالُ إِلَّا مَا أُرِيدَ بِهِ وَجْهُ اللَّهِ وَقَالَ مُجَاهِدٌ فَعَمِيَتْ عَلَيْهِمُ الْأَنْبَاءُ الْحُجَجُ

বলা হয়, إِلَّـــا وَجْهَـــهُ তাঁর রাজত্ব ব্যতীত এবং এ-ও বলা হয়, যে কার্যাবলি দ্বারা আল্লাহর সন্তুষ্টি অর্জন উদ্দেশ্য, তা ব্যতীত (সবই ধ্বংস হবে)। মুজাহিদ র. বলেন, الْأَنْبَاءُ অর্থ প্রমাণাদি।-আয়াত ৪৮, রুকূ ৯।

كُلُّ شَيْءٍ هَالِكٌ إِلَّا وَجْهَهُ إِلَّا مُلْكَهُ وَيُقَالُ إِلَّا مَا أُرِيدَ بِهِ وَجْهُ اللَّهِ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَا تَدْعُ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ لَا إِلَهَ إِلَّا هُوَ كُلُّ شَيْءٍ هَالِكٌ إِلَّا وَجْهَهُ (٨٨) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আল্লাহর সাথে অন্য কোন উপাস্যকে ডেকো না, তিনি ব্যতীত আর কোন মাবুদ নেই। কারণ প্রত্যেক বস্তু ধ্বংসশীল, নশ্বর আল্লাহর সত্ত্বা ব্যতীত। রাজত্ব তাঁরই এবং সকলে তাঁরই দিকে প্রত্যাবর্তন করবে। তিনি বলেন, আল্লাহ তা'আলার বাণী كُلُّ شَيْءٍ هَالِكٌ إِلَّا وَجْهَهُ এর অর্থ হল তাঁর রাজত্ব ব্যতীত সকল বস্তু ধ্বংসশীল। আর কিছুসংখ্যক আলেম এর দ্বারা সৎকর্মসমূহ উদ্দেশ্য নিয়েছেন। যা আল্লাহর সন্তুষ্টি অর্জনের জন্য করা হয়েছে। অর্থাৎ, এমন নেক কাজ যদ্বারা শুধুই আল্লাহর নৈকট্য লাভ এবং সন্তুষ্টি অর্জন উদ্দেশ্য, লৌকিকতা নয়।

وَقَالَ مُجَاهِدٌ فَعَمِيَتْ عَلَيْهِمُ الْأَنْبَاءُ الْحُجَجُ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَعَمِيَتْ عَلَيْهِمُ الْأَنْبَاءُ يَوْمَئِـــذٍ (٦٦) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, সেদিন তাদের স্মরণ থেকে সবকিছু বিস্মৃত হয়ে যাবে। মুজাহিদ র. বলেন যে, الْأَنْبَاءُ দ্বারা উদ্দেশ্য হল প্রমাণাদি। অর্থাৎ, তাদের নিকট দলীল প্রমাণ থাকবে না।

## بَاب قَوْله إِنَّكَ لَا تَهْدِي مَنْ أَحْبَبْتَ وَلَكِنَّ اللَّهَ يَهْدِي مَنْ يَشَاءُ

**২৪৯১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আপনি যাকে ভালবাসেন ইচ্ছা করলেই তাকে সৎপথে আনতে পারবেন না, তবে আল্লাহ্ যাকে ইচ্ছা সৎপথে আনয়ন করেন।"

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي سَعِيدُ بْنُ الْمُسَيَّبِ عَنْ أَبِيهِ قَالَ لَمَّا حَضَرَتْ أَبَا طَالِبٍ الْوَفَاةُ جَاءَهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَوَجَدَ عِنْدَهُ أَبَا جَهْلٍ وَعَبْدَ اللَّهِ بْنَ أَبِي أُمَيَّةَ بْنِ الْمُغِيرَةِ فَقَالَ أَيْ عَمِّ قُلْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ كَلِمَةً أُحَاجُّ لَكَ بِهَا عِنْدَ اللَّهِ فَقَالَ أَبُو جَهْلٍ وَعَبْدُ اللَّهِ بْنُ أَبِي أُمَيَّةَ أَتَرْغَبُ عَنْ مِلَّةِ عَبْدِ الْمُطَّلِبِ فَلَمْ يَزَلْ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَعْرِضُهَا عَلَيْهِ وَيُعِيدَانِهِ بِتِلْكَ الْمَقَالَةِ حَتَّى قَالَ أَبُو طَالِبٍ آخِرَ مَا كَلَّمَهُمْ عَلَى مِلَّةِ عَبْدِ الْمُطَّلِبِ وَأَبَى أَنْ يَقُولَ لَا إِلَهَ إِلَّا اللَّهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَاللَّهِ لَأَسْتَغْفِرَنَّ لَكَ مَا لَمْ أُنْهَ عَنْكَ فَأَنْزَلَ اللَّهُ مَا كَانَ لِلنَّبِيِّ وَالَّذِينَ آمَنُوا أَنْ يَسْتَغْفِرُوا لِلْمُشْرِكِينَ وَأَنْزَلَ اللَّهُ فِي أَبِي طَالِبٍ فَقَالَ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّكَ لَا تَهْدِي مَنْ أَحْبَبْتَ وَلَكِنَّ اللَّهَ يَهْدِي مَنْ يَشَاءُ قَالَ ابْنُ عَبَّاسٍ أُولِي الْقُوَّةِ لَا يَرْفَعُهَا الْعُصْبَةُ مِنْ الرِّجَالِ لَتَنُوءُ لَتُثْقِلُ فَارِغًا إِلَّا مِنْ ذِكْرِ مُوسَى الْفَرِحِينَ الْمَرِحِينَ قُصِّيهِ اتَّبِعِي أَثَرَهُ وَقَدْ يَكُونُ أَنْ يَقُصَّ الْكَلَامَ نَحْنُ نَقُصُّ عَلَيْكَ عَنْ جُنُبٍ عَنْ بُعْدٍ عَنْ جَنَابَةٍ وَاحِدٌ وَعَنْ اجْتِنَابٍ أَيْضًا يَبْطِشُ وَيَبْطُشُ يَأْتَمِرُونَ يَتَشَاوَرُونَ الْعُدْوَانُ وَالْعَدَاءُ وَالتَّعَدِّي وَاحِدٌ آنَسَ أَبْصَرَ الْجِذْوَةُ قِطْعَةٌ غَلِيظَةٌ مِنْ الْخَشَبِ لَيْسَ فِيهَا لَهَبٌ وَالشِّهَابُ فِيهِ لَهَبٌ وَالْحَيَّاتُ أَجْنَاسٌ الْجَانُّ وَالْأَفَاعِي وَالْأَسَاوِدُ رِدْءًا مُعِينًا قَالَ ابْنُ عَبَّاسٍ يُصَدِّقُنِي وَقَالَ غَيْرُهُ سَنَشُدُّ سَنُعِينُكَ كُلَّمَا عَزَّزْتَ شَيْئًا فَقَدْ جَعَلْتَ لَهُ عَضُدًا مَقْبُوحِينَ مُهْلَكِينَ وَصَّلْنَا بَيَّنَّاهُ وَأَتْمَمْنَاهُ يُجْبَى يُجْلَبُ بَطِرَتْ أَشِرَتْ فِي أُمِّهَا رَسُولًا أُمُّ الْقُرَى مَكَّةُ وَمَا حَوْلَهَا تُكِنُّ تُخْفِي أَكْنَنْتُ الشَّيْءَ أَخْفَيْتُهُ وَكَنَنْتُهُ أَخْفَيْتُهُ وَأَظْهَرْتُهُ وَيْكَأَنَّ اللَّهَ مِثْلُ أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَشَاءُ وَيَقْدِرُ يُوَسِّعُ عَلَيْهِ وَيُضَيِّقُ عَلَيْهِ

২৯৫. আবুল ইয়ামান র......... মূসা ইয়্যিব রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন আবু তালিবের মৃত্যু ঘনিয়ে এসেছিল, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর কাছে আসলেন। তিনি সেখানে আবু জাহল এবং আবদুল্লাহ্ ইব্‌নে আবু উমাইয়া ইব্‌নে মুগীরাকে উপস্থিত পেলেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, চাচা! আপনি বলুন لَا إِلَهَ إِلَّا اللَّهُ ( আপনি শুধু এ কালিমাটুকুই পড়ুন।) এ 'কালিমা' দ্বারা আমি আপনার জন্য (কিয়ামতে) আল্লাহর কাছে (আপনার মুক্তির) দাবি করতে পারব। আবু জাহল এবং আবদুল্লাহ্ ইব্‌নে আবু উমাইয়া বলল, আপনি কি আবদুল মুত্তালিবের ধর্ম ছেড়ে দেবেন? রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বারবার তার কাছে এ 'কালিমা' পেশ করতে লাগলেন। আর তারা সে উক্তি বারবার করতে থাকল (যে, আপনি কি আবদুল মুত্তালিবের ধর্ম থেকে ফিরে যাচ্ছেন?) অবশেষে আবু তালিব তাঁদের সাথে সর্বশেষ এ কথা বললেন, আমি আবদুল মুত্তালিবের ধর্মের উপর আছি এবং কালিমা لَا إِلَهَ إِلَّا اللَّهُ পাঠ করতে অস্বীকার করলেন। (অর্থাৎ, কালিমা পড়তে পারেন নি) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আল্লাহর কসম, আমাকে নিষেধ না করা পর্যন্ত আপনার জন্য ক্ষমা প্রার্থনা করতেই থাকব। তারপর আল্লাহ্ তা'আলা নাযিল করলেন, নবী ও মু'মিনদের জন্য এটা শোভনীয় নয় যে, তারা মুশরিকদের জন্য ক্ষমা প্রার্থনা করবে। আর আল্লাহ্ তা'আলা আবু তালিব সম্পর্কে আয়াত নাযিল করেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে সম্বোধন করে আল্লাহ্ তা'আলা বললেন, إِنَّكَ لَا تَهْدِي مَنْ أَحْبَبْتَ وَلَكِنَّ اللَّهَ يَهْدِي مَنْ يَشَاءُ "আপনি যাকে ভালবাসেন (ইচ্ছা করলেই) তাকে সৎপথে আনতে পারবেন না। তবে আল্লাহ্ যাকে ইচ্ছা সৎপথে আনয়ন করেন।"

ইব্‌নে আব্বাস রা. বলেন, أُولِي الْقُوَّةِ শক্তিশালী লোকের একটি দল সে চাবিগুলো বহন করতে সক্ষম ছিল না। لَتَنُوءُ বহন করা কষ্টসাধ্য ছিল। فَارِغًا মূসা আ. -এর স্মরণ ছাড়া সব কিছু থেকে খালি ছিল। الْفَرِحِينَ দম্ভকারীগণ। قُصِّيهِ তার

عَـنْ جُنُـبٍ চিহ্ন অনুসরণ কর। কথার বর্ণনা অর্থেও প্রয়োগ হয়। نَحْنُ نَقُصُّ عَلَيْكَ এখানে عَنْ جُنُبٍ অর্থ দূর থেকে। الْعُدْوَانُ এবং عَنْ اجْتِنَابٍ এবং عَنْ جُنُبٍ অর্থ একই। يَبْطِشُ وَيَبْطُشُ উভয় পড়া হয়। يَأْتَمِرُونَ পরস্পর পরামর্শ করছে। وَالْعَدَاءُ وَالتَّعَدِّي - একই অর্থে, সীমা অতিক্রম করা। آنَـسَ দেখা। الْجِـذْوَةُ কাঠের মোটা টুকরা যাতে শিখা নেই। الـشِّهَابُ যাতে শিখা আছে। الْحَيَّـاتُ বহু প্রকার সাপ; যেমন, চিকন জাতি, অজগর, কালনাগ (ইত্যাদি) رِدْءًا সাহায্যকারী। ইব্‌নে আব্বাস রা. বলেন, يُصَدِّقُنِي (তিনি কাফে পেশ দিয়ে পড়েন। অন্য সূত্রে বর্ণিত سَنَشُدُّ আমরা শীঘ্র তোমাকে সাহায্য করব। যখন তুমি কোন জিনিসকে শক্তিশালী করলে, তখন তুমি যেন তার জন্য বাহুবল প্রদান করলে। যখন আরবগণ কাউকে সাহায্য করেন তখন বলে থাকেন- نَشُدُّ مَقْبُوحِينَ (বাহুবল প্রদান করলে) ধ্বংসপ্রাপ্ত। وَصَّلْنَا আমি তা বর্ণনা করেছি; আমি তা পূর্ণ করেছি يُجْبَى আমদানি করা হয়। بَطِرَتْ দম্ভ করল। أُمُّ الْقُـرَى মক্কা এবং তার চর্তুদিককে বলা হয়। تُكِنُّ গোপন করছ। আরবগণ বলে থাকেন - أَكْنَنْتُ الشَّيْءَ আমি তা গোপন করেছি। كَنَنْتُهُ এর অর্থও আমি তা লুকিয়েছি; আমি প্রকাশ করেছি। وَيْكَأَنَّ اللَّهَ শব্দ أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَشَاءُ وَيَقْدِرُ -এর ন্যায়। (আপনি কি দেখেননি? অর্থে) "আল্লাহ যার জন্য চান খাদ্য প্রসারিত করে দেন, আর যার থেকে চান সংকুচিত করে দেন।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। যার হাদীসটি কিতাবুল জানায়িযে ১৮১ পৃষ্ঠায় এবং তাফসীরে ৭০২ – ৭০৩ পৃষ্ঠায় এসেছে।

**হেদায়াতের অর্থ এবং রাসূল সা. এর পদমর্যদাগত আসল দায়িত্ব**

হেদায়াত শব্দটি দুটি অর্থে ব্যবহৃত হয়। প্রথম অর্থ শুধু পথ দেখানো। যাকে পথ দেখানো হল সে গন্তব্যে পৌঁছে যাবে তা অবশ্যক নয়।

দ্বিতীয় অর্থ হল, কাউকে গন্তব্যে পৌঁছে দেয়া। উপরোক্ত আয়াতে হেদায়াতের দ্বিতীয় অর্থ উদ্দেশ্য। কারণ প্রথম অর্থে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং সকল নবী পথ প্রদর্শনকারী। বিষয়টি সুস্পষ্ট। কারণ পথ প্রদর্শন করাই আম্বিয়ায়ে কেরামের আসল দায়িত্ব। সহীহ মুসলিম শরীফে বর্ণিত আছে যে, উপরোক্ত আয়াতটি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর চাচা আবু তালিব সম্পর্কে অবতীর্ণ হয়েছে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বড়ই আকাঙ্খা ছিল কোনভাবে যেন চাচা ঈমান আনয়ন করেন। এতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বলা হল যে, কাউকে মুমিন বানানো আপনার দায়িত্বে নয়, আপনার দায়িত্ব হল পথ দেখানো এবং দাওয়াত দেয়া।

তাফসীরে রূহুল মা'আনীতে আছে, আবু তালিব সম্পর্কে ঈমান, কুফরি, অপ্রয়োজনীয় ভাল মন্দ কথন বা সমালোচনা থেকে বেঁচে থাকা উচিত। কারণ তাতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম - এর মানসিক কষ্ট হতে পারে।

قَالَ ابْنُ عَبَّاسٍ أُولِي الْقُوَّةِ لَا يَرْفَعُهَا الْعُصْبَةُ مِنَ الرِّجَالِ لَتَنُوءُ لَتُثْقِلُ : উক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَآتَيْنَاهُ مِنَ الْكُنُوزِ مَا إِنَّ مَفَاتِحَهُ لَتَنُوءُ بِالْعُـصْبَةِ أُولِـي الْقُـوَّةِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আমি তাকে (কারুনকে) এত ধনভাণ্ডার দান করেছিলাম যে, এর চাবির বোঝাগুলো শক্তিশালী একটি দলকে দুর্বল করে দিত। হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, আয়াতে أُولِي الْقُوَّةِ এর অর্থ হল (কারুনের ধনভাণ্ডারের চাবিসমূহ) শক্তিশালী একটি দলও বহন করতে পারত না।

لَتَنُوءُ : শব্দের অর্থ হল ভারী করে দিত, ভারে ঝুকিয়ে দিত।

العصبة অর্থ, দল, জামাত, বহুবচন হল عصب যেমন غرفة এর বহুবচন غرف।

العـصبة কিছু লোকের সমষ্টিকে বলে। এ সম্পর্কে বিভিন্ন মত রয়েছে। হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, তিন থেকে দশ জনের দলকে العصبة বলে।

وَأَصْبَحَ فُؤَادُ أُمِّ مُوسَى فَارِغًا এ শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَارِغًا إِلَّا مِنْ ذِكْرِ مُوسَى এর প্রতি ইঙ্গিত হয়েছে অর্থাৎ, " মূসার মাতার অন্তর অন্যসব ভাবনা থেকে শুন্য ছিল।"

তিনি বলেন, আয়াতে فَارِغًا এর অর্থ হল, মূসা আ. এর মাতার অন্তর মূসা আ. ব্যতীত অন্য সকল চিন্তা- ফিকির থেকে মুক্ত ছিল। -বুখারী-৭০৩

الْفَرِحِينَ الْمَرِحِينَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহর বাণী لَا تَفْرَحْ إِنَّ اللَّهَ لَا يُحِبُّ الْفَرِحِينَ (৭৬) এর প্রতি ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "(তুমি এই ধনসম্পদ ও ঐশ্বর্য্য নিয়ে) দম্ভ কর না। নিশ্চয় আল্লাহ দাম্ভিকদের পছন্দ করেন না।"

তিনি বলেন, الْفَرِحِينَ অর্থ হল দাম্ভিক ,অতিআনন্দে অহংবোধে যারা ফুলে উঠে।

قُصِّيهِ اتَّبِعِي أَثَرَهُ وَقَدْ يَكُونُ أَنْ يَقُصَّ الْكَلَامَ نَحْنُ نَقُصُّ عَلَيْكَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَقَالَتْ لِأُخْتِهِ قُصِّيهِ فَبَصُرَتْ بِهِ عَنْ جُنُبٍ وَهُمْ لَا يَشْعُرُونَ (১১) এর প্রতি ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তিনি (মূসার মাতা) তাঁর বোনকে বললেন যাও তার সংবাদ নিয়ে আস। তখন তাঁর বোন দূর থেকে দেখেছে অথচ তারা উপলব্ধিও করতে পারে না। তিনি বলেন, আয়াতে قُصِّيهِ অর্থ হল তার পিছনে পিছনে যাও। আবার কখনো কখনো কথা বা ঘটনা বর্ণনা করা অর্থেও আসে। যখন قص এর- صله علي অব্যয় আসে, যেমন সূরা ইউসুফে এসেছে نحن نقص عليك الاية।

عَنْ جُنُبٍ عَنْ بُعْدٍ عَنْ جنابة وَاحِدٌ وَعَنْ اجْتِنَابٍ أَيْضًا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَبَصُرَتْ بِهِ عَنْ جُنُبٍ وَهُمْ لَا يَشْعُرُونَ (১১) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থ পূর্বে এসেছে তিনি বলেন, আয়াতে عَنْ جُنُبٍ অর্থ হল দূর থেকে। আর عن جنابة এর عَنْ اجْتِنَابٍ শব্দেও একই অর্থে আসে।

يَبْطِشُ وَيَبْطُشُ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَلَمَّا أَنْ أَرَادَ أَنْ يَبْطِشَ بِالَّذِي هُوَ عَدُوٌّ لَهُمَا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "যখন মূসা আ. তাদের উভয়ের শত্রুর উপর হাত রাখতে চাইল।"

তিনি বলেন, يَبْطِشُ (তোয়াতে যের) বাবে ضرب থেকে আর পেশ যোগে হলে বাবে نصر থেকে আসে, অর্থ ধরা। উভয় কিরাআতই বিদ্যমান আছে। আমাদের কপিতে نَبْطِشُ নুন যোগে আছে আর কাসতাল্লানী র.ও এই কপিই বর্ণনা করেছেন এবং বলেছেন যে, এর দ্বিতীয় আরেকটি কপি يَبْطِشُ ইয়া যোগেও আছে। ফাতহুল বারী এবং উমদাতুল কারীতে দ্বিতীয় কপিটি গ্রহণ করেছেন। আর এটি কুরআনের আয়াতের সাথে মিল রাখে।

يَأْتَمِرُونَ يَتَشَاوَرُونَ উক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী قَالَ يَا مُوسَى إِنَّ الْمَلَأَ يَأْتَمِرُونَ بِكَ لِيَقْتُلُوكَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "সে বলল, হে মূসা! সভাসদবর্গ পরামর্শ করেছে যে, আপনাকে হত্যা করবে।"-পারা : ২০, রুকূ ৭

বলা হয় যে, আয়াতে يَأْتَمِرُونَ এর অর্থ হল,পরস্পর শলা-পরামর্শ করা।

الْعُدْوَانُ وَالْعَدَاءُ وَالتَّعَدِّي وَاحِدٌ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَلَا عُدْوَانَ عَلَيَّ وَاللَّهُ عَلَى مَا نَقُولُ وَكِيلٌ (২৮) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "তারপর আমার উপর যেন কোন জুলুম না হয় এবং আমরা যা বলি আল্লাহ এর উপর ওয়াকিল-তত্ত্বাবধায়ক।"

তিনি বলেন, الْعُدْوَانُ وَالْعَدَاءُ وَالتَّعَدِّي তিনটি শব্দ সমার্থবোধক। অর্থাৎ, বাড়াবাড়ি, অত্যাচার, সত্যলংঘন করা।

آنَسَ أَبْصَرَ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَلَمَّا قَضَى مُوسَى الْأَجَلَ وَسَارَ بِأَهْلِهِ آنَسَ مِنْ جَانِبِ الطُّورِ نَارًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "অতপর যখন মূসা আ. নির্দিষ্ট সময় পূর্ণ করল এবং স্বীয় স্ত্রীকে নিয়ে রাত্রে রওয়ানা হল, তখন তূর পর্বতে আগুনের মতো আলো দেখতে পেল।"-পারা : ২০, রুকূ ৭

তিনি বলেন, আয়াতে آنَسَ এর অর্থ হল, প্রতক্ষ করলেন।

উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী (২৯) أَوْ جَذْوَةٍ مِنَ النَّارِ لَعَلَّكُمْ تَصْطَلُونَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অথবা অঙ্গারের খণ্ড নিয়ে আস যাতে তোমরা তাপ গ্রহণ করতে পারো। তিনি বলেন, الْجَـذْوَةُ শব্দের অর্থ হল আগুনের লেলিহান শিখাবিহীন খড়ির টুকরা। আর الشِّهَابُ যা সূরা নামলে এসেছে অর্থ হল স্ফূলিঙ্গবিশিষ্ট অঙ্গার।

وَالْحَيَّاتُ أَجْنَاسٌ الْجَانُّ وَالْأَفَاعِي وَالْأَسَاوِدُ : উপরোক্ত শব্দের দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَأَلْقَاهَا فَإِذَا هِيَ حَيَّةٌ تَسْعَى (২০) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "অতপর তারা তাদের লাঠি নিক্ষেপ করল তখন হঠাৎ তা সাপ হয়ে এদিক সেদিক ছুটাছুটি করতে লাগল।"

তিনি বলেন, সাপ বিভিন্ন শ্রেণীর হয়ে থাকে। যেমন – الْجَانُّ وَالْأَفَاعِي وَالْأَسَاوِدُ (ব্যাখ্যা সামনে আসছে)

ব্যাখ্যা : حية অর্থ সাপ। স্ত্রীলিংগ এবং পু : লিংগ উভয়টির জন্য ব্যবহৃত হয়। বহুবচন الْحَيَّاتُ।

أَجْنَاسٌ শব্দটি جنس এর বহুবচন অর্থ, প্রকার।

الْجَانُّ এক প্রকার ছোট এবং সাদা চমৎকার সাপ। এ শব্দ অত্র সূরায় এসেছে যেমন– فَلَمَّا رَآهَا تَهْتَزُّ كَأَنَّهَا جَانٌّ وَلَّى مُدْبِرًا অর্থাৎ, "যখন তারা সর্পকে ছুটাছুটি করতে দেখল, যেরূপ হালকা পাতলা সাপ দ্রুতগতিসম্পন্ন হয়ে থাকে, তখন পৃষ্ঠ প্রদর্শন করে পালাল।"

الْأَفَاعِي শব্দটি افعي এর বহুবচন। স্ত্রীলিংগে افعي বলে। আর নর সাপকে افعوان (হামযা এবং আইনে পেশ)বলে তার উপনাম হল ابو حيان এবং ابو يحي কারণ তা এক হাজার বৎসর জীবিত থাকে।

الْأَسَـاوِدُ শব্দটি اسـود এর বহুবচন। আবু উবায়দা বলেন, অর্থাৎ, কালো ডোরাকাটা সাপ। যা খুব খবিস ক্ষতিকর। (বুখারী শরীফ : ৪৬৬, প্রথম লাইন)

কুরআন শরীফে আল্লাহ তা'আলা جان،حية এবং ثعبان এর কথা উল্লেখ করেছেন। যেমন : فَأَلْقَى عَصَاهُ فَإِذَا هِيَ ثُعْبَانٌ مُبِينٌ (১০৭) অর্থাৎ, "যখন মূসা আ. লাঠি নিক্ষেপ করল তখন তা বিরাট এক সর্পে পরিণত হল।"

সুতরাং উল্লেখিত বিস্তারিত আলোচনা দ্বারা বুঝা গেল যে, حية হল ইসমে জিন্স যা جـان এবং ثعبـان কে অন্তর্ভূক্ত করে। কারণ যখন মূসা আ. স্বীয় লাঠি ফিরআউনের সামনে নিক্ষেপ করলেন তখন তা جـان তথা ছোট সাপ এবং তারপর মোটা হয়ে ثعبان তথা বিরাট অজগর সাপে পরিণত হল।

رِدْءًا مُعِينًا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী واخي هارون هو افصح مني لسانا فارسله معي ردأ يصدقني এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আমার ভ্রাতা হারুন, তিনি আমার থেকে বেশি স্পষ্টভাষী। তাকে নবুওয়াত দিয়ে আমার সহযোগিরূপে প্রেরণ করুন। তিনি আমার বক্তব্যের সত্যায়ন করবেন।

তিনি বলেন, رِدْءًا অর্থ হল সহযোগী, সাহায্যকারী।

قَالَ ابْنُ عَبَّاسٍ يُصَدِّقُنِي وَقَالَ غَيْرُهُ سَنَشُدُّ سَنُعِينُكَ كُلَّمَا عَزَّزْتَ شَيْئًا فَقَدْ جَعَلْتَ لَهُ عَضُدًا: হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, ردأ يصدقني এর অর্থ হল ردأ لكي يصدقني অর্থাৎ, হারুন আ. কে আমার সহযোগী হিসাবে প্রেরণ করুন। এর দ্বারা উদ্দেশ্য হল যে, তিনি আমার বক্তব্যকে স্বীয় পাণ্ডিত্যপূর্ণ ভাষায় স্পষ্টাকারে বর্ণনা করে সাহায্য করবেন। সত্যায়ন করার উদ্দেশ্য এই নয় যে, আমি বক্তব্য দেয়ার পর তিনি বলবেন, হ্যাঁ, সত্য বলেছেন, বা কওমকে বলবেন যে, হযরত মূসা আ. সত্য বলেছেন। বরং সত্যায়ণ করার দ্বারা উদ্দেশ্য হল যে, তিনি তার স্বীয় স্পষ্ট ভাষায় আমার বক্তব্য বিস্তারিতভাবে দলীল প্রমাণসহ বর্ণনা করবেন। অস্বীকারকারীদের সাথে আলোচনা করে তাদের সংশয় দূরীভূত করবেন।

وَقَالَ غَيْرُهُ : ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা বলেন, এর পূর্ববর্তী আয়াত হল, سَنَشُدُّ عَضُدَكَ بِأَخِيكَ অর্থাৎ, "আল্লাহ বললেন, আমি অচিরেই তোমার ভাইয়ের মাধ্যমে তোমাকে শক্তিশালী করবো।"-২০ : ৭

عَــزِّزْ : نشد : অর্থ আমি তোমার সাহায্যে করবো। যখন তুমি কারো সাহায্য কর, মনে হয় তুমি তার বাহু হয়ে গেছ। বাবে তাফঈল تعزيز থেকে অর্থ হল শক্তিশালী করা, শক্তি দান করা। যেমন সূরা ইয়াসিনে আছে فعززنا بثالـث অর্থাৎ, আমি তৃতীয়জনের মাধ্যমে শক্তিশালী করেছি।

مَقْبُوحِينَ مُهْلَكِينَ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَيَوْمَ الْقِيَامَةِ هُمْ مِــنَ الْمَقْبُــوحِينَ (٤٢) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "কিয়ামতের দিনও তারা ধ্বংসপ্রাপ্ত লোকদের অন্তর্ভুক্ত হবে।"-২০ : ৭

তিনি বলেন, আয়াতে مَقْبُوحِينَ ধ্বংসপ্রাপ্ত। এটা আবু উবায়দার উক্তি। আর কেউ বলেন مطرودين অর্থাৎ, বিতাড়িত মোটকথা, ধ্বংসপ্রাপ্ত হোক বা অভিশপ্ত উদ্দেশ্য জাহান্নামী।

وَصَّلْنَا بَيَّنَّاهُ وَأَتْمَمْنَاهُ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَقَدْ وَصَّلْنَا لَهُمُ الْقَوْلَ لَعَلَّهُمْ يَتَذَكَّرُونَ (٥١) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, "আর নিশ্চয় আমি এই কুরআন তাদের জন্য ক্রমে অবতীর্ণ করেছি। যাতে তারা (বারবার শুনে) উপদেশ গ্রহণ করতে পারে।"

يُجْبَى يُجْلَبُ : উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী يُجْبَى إِلَيْهِ ثَمَــرَاتُ كُــلِّ شَــيْءٍ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। "যেখানে সর্বপ্রকার কাঁচা ফলফলাদি চলে আসে।"-২০ : ৯

তিনি বলেন, يُجْلَبُ অর্থাৎ, টেনে নিয়ে আসা হয়।

بَطِرَتْ أَشِرَتْ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَكَمْ أَهْلَكْنَا مِنْ قَرْيَةٍ بَطِرَتْ مَعِيــشَتَهَا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আমি এমন অনেক জনপদ ধ্বংস করেছি যারা ভোগসামগ্রীর অহংকার করত। তিনি বলেন, بَطِرَتْ অর্থ অহংকার করেছে।

فِي أُمِّهَا رَسُولًا أُمُّ الْقُرَى مَكَّةُ وَمَا حَوْلَهَا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَمَا كَانَ رَبُّكَ مُهْلِكَ الْقُرَى حَتَّى يَبْعَثَ فِي أُمِّهَــا رَسُــولًا এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আপনার প্রতিপালক জনপদসমূহকে ধ্বংস করতেন না যতক্ষণ না জনপদের মূল শহরে কোন পয়গাম্বর প্রেরণ করতেন।

তিনি বলেন, আয়াতে أُمُّ الْقُرَى দ্বারা উদ্দেশ্য হল মক্কা এবং তার পার্শ্ববর্তী এলাকা।

تُكِنُّ تُخْفِي أَكْنَنْتُ الشَّيْءَ أَخْفَيْتُهُ وَكَنَنْتُهُ أَخْفَيْتُهُ وَأَظْهَرْتُهُ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَرَبُّكَ يَعْلَمُ مَــا تُكِنُّ صُدُورُهُمْ وَمَا يُعْلِنُونَ (٦٩) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আপনার প্রতিপালক যা তাদের অন্তরে গোপন রাখে এবং প্রকাশ করে সকল বিষয়ের জ্ঞান রাখেন।

তিনি বলেন, تُكِنُّ অর্থাৎ, গোপন রাখে। আরবরা বলে أَكْنَنْتُ الشَّيْءَ অর্থাৎ, আমি বস্তুটি লুকিয়ে নিয়েছি। أَكْنَنْتُ الــشَّيْءَ : এটি বাবে افعال থেকে এসেছে। আর বাবে نصر থেকে كَنَنْتُهُ অর্থ أَخْفَيْتُهُ وَكَنَنْتُهُ অর্থাৎ, এ শব্দটি বিপরীত أَخْفَيْتُهُ وَأَظْهَرْتُــهُ অর্থ প্রদানকারী শব্দের অন্তর্ভুক্ত। সুতরাং تُكِنُّ এর ফায়েল হল ইসমে জাহের صدور, এজন্য تُكِنُّ স্ত্রীলিংগ এনেছেন।

وَيْكَأَنَّ اللَّهَ مِثْلُ أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَشَاءُ وَيَقْدِرُ يُوَسِّعُ عَلَيْهِ وَيُضَيِّقُ عَلَيْــهِ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী واصبح الذين تمنوا مكانه بالامس يقولون ويكان الله يبسط الرزق لمن يشاء من عباده ويقــدر এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবং গতকাল (নিকট অতীতে যারা এরকম হওয়ার আশা করেছিল আজ (তার ভূমিধস দেখে) বলতে লাগল যে, ব্যাস, মনে হয়, আল্লাহ তা'আলা যাকে ইচ্ছা রিযিক বৃদ্ধি করেন। আর যাকে ইচ্ছা সংকীর্ণ করে দেন।

তিনি বলেন, আয়াতে, وَيْكَأَنَّ اللَّهَ এর অর্থ أَلَمْ تَرَ أَنَّ اللَّــهَ "আপনি কি লক্ষ্য করেননি যে, তিনি স্বীয় বান্দাদের মধ্য হতে যাকে ইচ্ছা রিযিক বৃদ্ধি করে দেন আর যাকে ইচ্ছা সংকীর্ণ করেন।"

বুখারী : ৭০৩ **بَاب إِنَّ الَّذِي فَرَضَ عَلَيْكَ الْقُرْآنَ الْآيَةَ**

**২৪৯২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যিনি আপনার উপর কুরআন (বিধিবিধানের উপর আমল এবং তাবলীগ) ফরজ বা বিধান করেছেন। তিনিই আপনাকে আসল জন্মভূমি (মক্কায়) পুনরায় নিয়ে আসবেন।"

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ مُقَاتِلٍ أَخْبَرَنَا يَعْلَى حَدَّثَنَا سُفْيَانُ الْعُصْفُرِيُّ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ لَرَادُّكَ إِلَى مَعَادٍ قَالَ إِلَى مَكَّةَ

২৯৬. মুহাম্মাদ ইব্‌নে মুকাতিল র.......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, إِلَى مَعَادٍ এর অর্থ মক্কার দিকে। لَرَادُّكَ إِلَى مَعَادٍ "আল্লাহ্ তা'আলাই আপনাকে স্থায়ী বাসস্থান মক্কায় পুনরায় পৌঁছে দিবেন।" (৮ম হিজরীতে মককাবিজয়রূপে আল্লাহ্ তা'আলা তাঁর ওয়াদা পুর্ণ করেছেন।)

বুখারী ৭০৩

## سُورَةُ الْعَنْكَبُوتِ

## সূরা আন্‌কাবূত

আয়াত ৬৯, রুকূ ৭, মক্কী

قَالَ مُجَاهِدٌ وَكَانُوا مُسْتَبْصِرِينَ ضَلَلَةً وَقَالَ غَيْرُهُ الْحَيَوَانُ وَالْحَيُّ وَاحِدٌ فَلَيَعْلَمَنَّ اللَّهُ عَلِمَ اللَّهُ ذَلِكَ إِنَّمَا هِيَ بِمَنْزِلَةِ فَلِيَمِيزَ اللَّهُ كَقَوْلِهِ لِيَمِيزَ اللَّهُ الْخَبِيثَ مِنْ الطَّيِّبِ أَثْقَالًا مَعَ أَثْقَالِهِمْ أَوْزَارًا مَعَ أَوْزَارِهِمْ

মুজাহিদ বলেছেন, وَكَانُوا مُسْتَبْصِرِينَ অর্থাৎ, পথভ্রষ্ট।অন্য কেউ বলেছেন, الْحَيَوَانُ وَالْحَيُّ একই। فَلَيَعْلَمَنَّ اللَّهُ অর্থ আল্লাহ্ আগে থেকেই তা জানতেন। এখানে মুযারি' মাযীর (ভবিষ্যত অতীতের) অর্থে ব্যবহৃত হয়েছে। যেমন আল্লাহ্ তা'আলার বাণী : لِيَمِيزَ اللَّهُ الْخَبِيثَ مِنْ الطَّيِّبِ (যেন আল্লাহ্ তা'আলা খবীছকে পৃথক করে দেন) أَثْقَالًا مَعَ أَثْقَالِهِمْ অর্থাৎ, তাদের অপরাধের সাথে আরো বোঝা।

قَالَ مُجَاهِدٌ وَكَانُوا مُسْتَبْصِرِينَ ضَلَلَةً উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَزَيَّنَ لَهُمُ الشَّيْطَانُ أَعْمَالَهُمْ فَصَدَّهُمْ عَنِ السَّبِيلِ وَكَانُوا مُسْتَبْصِرِينَ (৩৮) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, এবং শয়তান তাদের মন্দ কর্মসমূহকে সুন্দররূপে উপস্থাপন করে অতঃপর তাদেরকে সঠিক পথ থেকে বিরত রাখে আর তারা ছিল বিচক্ষণ। মুজাহিদ র. বলেন যে, مُسْتَبْصِرِينَ এর অর্থ হল তারা পথভ্রষ্ট বা বিচক্ষন ছিল। নিজেরা নিজেদেরকে সঠিক পথে আছে বলে ধারণা করত।-২০ : ১৬

আর কিছুসংখ্যক আলেম বলেন যে, مُسْتَبْصِرِينَ এর অর্থ হল যারা স্বীয় ভ্রষ্টতায় আনন্দ ও অহংকার বোধ করত। কারণ সহপাঠিদের নিকট তারা বিচক্ষণ ছিল।

দ্বিতীয় আরেকটি কপিতে ضَلَلَةً আলিফ ব্যতীত, তখন ضَال এর বহুবচন হবে। আল্লামা আইনী র. এটি বর্ণনা করে বলেন, قاله الكرماني وفيه ما فيه والصواب ضلالة

فَلَيَعْلَمَنَّ اللَّهُ عَلِمَ اللَّهُ ذَلِكَ إِنَّمَا هِيَ بِمَنْزِلَةِ فَلِيَمِيزَ اللَّهُ كَقَوْلِهِ لِيَمِيزَ اللَّهُ الْخَبِيثَ مِنْ الطَّيِّبِ উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহর বাণী وليعلمن الله الذين امنوا وليعلمن المنافقين এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অবশ্যই আল্লাহ ঈমানদার এবং মুনাফিকদের সম্পর্কে অবগত রয়েছেন।-২০ : ১৩

তিনি বলেন, আয়াতে لَيَعْلَمَنَّ اللَّهُ এর অর্থ عَلِمَ اللَّهُ ذَلِكَ অর্থাৎ, উভয় দলে সম্পর্কে আল্লাহ তা'আলার জ্ঞান রয়েছে এবং এটি لِيَمِيزَ اللَّهُ এর পর্যায়ভুক্ত অর্থাৎ, আল্লাহ পৃথকভাবে স্পষ্ট করে বলে দিবেন। যেমন – রয়েছে আল্লাহ তা'আলার বাণী لِيَمِيزَ اللَّهُ الْخَبِيثَ مِنْ الطَّيِّبِ অর্থাৎ, যেন আল্লাহ তা'আলা পবিত্র (লোক) অপবিত্র (লোক) থেকে পৃথক করে দেন।

অর্থাৎ أَوْزَارًا مَعَ أَوْزَارِهِمْ : أَثْقَالًا مَعَ أَثْقَالِهِمْ তিনি বলেন, আয়াতে أَثْقَالًا مَعَ أَثْقَالِهِمْ শব্দের অর্থ হল أَوْزَارًا مَعَ أَوْزَارِهِمْ স্বীয় বোঝার সাথে অন্যের বোঝা। অর্থাৎ, এক বোঝা হল নিজের পথভ্রষ্টতা। আর দ্বিতীয় বোঝা হল অন্যকে পথভ্রষ্ট করা বা এর মাধ্যম হওয়া। কারণ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, من سن سنة سيئة فعليه وزرها و وزر من عمل بها من غير ان ينقص من وزره شيئ او كما قال عليه السلام অর্থাৎ, যে ব্যক্তি একটি খারাপ কাজ চালু করে গেল তার গুনাহ এবং যে ব্যক্তি এর উপর আমল করবে তার গুনাহের অংশীদার হবে দ্বিতীয় ব্যক্তির গুনাহের অংশ সামান্যও হ্রাস করা হবে না।

সারকথা,উপরোক্ত أَثْقَالًا مَعَ أَثْقَالِهِمْ শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَلَيَحْمِلُنَّ أَثْقَالَهُمْ وَأَثْقَالًا مَعَ أَثْقَالِهِمْ الاية এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তারা স্বীয় গুনাহের বোঝা পূর্ণ বহন করবে এবং তাদের গুনাহের সাথে আরো কিছু গুনাহের বোঝা বহন করবে, যেগুলোর মাধ্যম তারা হয়েছে।

# سُورَةُ ( فى نسخة الم غلبت) الرُّومِ
# সূরা রূম
আয়াত ৬০, রুকূ ৬, মক্কী

## بَاب فَلَا يَرْبُو عِنْدَ اللَّهِ مَنْ أَعْطَى عَطِيَّةً يَبْتَغِي أَفْضَلَ مِنْهُ فَلَا أَجْرَ لَهُ فِيهَا قَالَ مُجَاهِدٌ يُحْبَرُونَ يُنَعَّمُونَ يَمْهَدُونَ يُسَوُّونَ الْمَضَاجِعَ الْوَدْقُ الْمَطَرُ قَالَ ابْنُ عَبَّاسٍ هَلْ لَكُمْ مِمَّا مَلَكَتْ أَيْمَانُكُمْ فِي الْآلِهَةِ وَفِيهِ تَخَافُونَهُمْ أَنْ يَرِثُوكُمْ كَمَا يَرِثُ بَعْضُكُمْ بَعْضًا يَصَّدَّعُونَ يَتَفَرَّقُونَ فَاصْدَعْ وَقَالَ غَيْرُهُ ضُعْفٌ وَضَعْفٌ لُغَتَانِ وَقَالَ مُجَاهِدٌ السُّوأَى الْإِسَاءَةُ جَزَاءُ الْمُسِيئِينَ

فَلَا يَرْبُو عِنْدَ اللَّهِ অর্থাৎ, যে এ আশায় দান করে যে এর চেয়ে উত্তম বিনিময় পাবে, এতে তার কোন সওয়াব নেই মুজাহিদ র. বলেন, يُحْبَرُونَ তারা নিয়ামতপ্রাপ্ত হবে। يَمْهَدُونَ অর্থাৎ, তাদের বিশ্রামস্থল তৈরি করছে। الْوَدْقُ বৃষ্টি ইব্‌নে আব্বাস রা. বলেন, هَلْ لَكُمْ مِمَّا مَلَكَتْ أَيْمَانُكُمْ এ আয়াত উপাস্যদের সম্পর্কে অবতীর্ণ হয়েছে। তোমরা কি পছন্দ কর যে, তোমাদের দাস-দাসী তোমাদের অংশীদার হোক, যেমন তোমরা পরস্পরের উত্তরাধিকারী হও? يَصَّدَّعُونَ পৃথক পৃথক হয়ে যাবে। فَاصْدَعْ স্পষ্ট বর্ণনা কর। ইব্‌নে আব্বাস ছাড়া অন্যরা বলেন, ضُعْفٌ এবং ضَعْفٌ উভয়ের অর্থ একই। মুজাহিদ র. বলেন, السُّوأَى এবং الْإِسَاءَةُ এর অর্থ অপরাধীকে যথাযোগ্য শাস্তি দেয়া।

فَلَا يَرْبُو عِنْدَ اللَّهِ مَنْ أَعْطَى عَطِيَّةً يَبْتَغِي أَفْضَلَ مِنْهُ فَلَا أَجْرَ لَهُ فِيهَا উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَمَا آتَيْتُمْ مِنْ رِبًا لِيَرْبُوَ فِي أَمْوَالِ النَّاسِ فَلَا يَرْبُو عِنْدَ اللَّهِ এর প্রতি ইঙ্গিত করা হয়েছে।

অর্থাৎ, : যে সুদ তোমরা প্রদান কর মানুষদেরকে যেন তা তাদের সম্পদের অন্তর্ভুক্ত হয়ে বৃদ্ধি পায়, প্রকৃতপক্ষে তা আল্লাহর নিকট বৃদ্ধি পায় না।

তিনি বলেন, আয়াতে فَلَا يَرْبُو -এর দ্বারা উদ্দেশ্য হল, যে ব্যক্তি কাউকে সম্পদ প্রদান করে তার থেকে অতিরিক্ত পাওয়ার আশায় তার এ দানে সে কোনরূপ সাওয়াব পাবে না।

ইমাম বুখারী র. উল্লেখিত এই তাফসীর দ্বারা বুঝা গেল যে, এখানে ربوا দ্বারা শুধু সূদ উদ্দেশ্য নয় বরং আয়াতের উদ্দেশ্য হল, যে ব্যক্তি কাউকে কোন কিছু দান করল যেমন : বিবাহ শাদীতে উপঢৌকন ইত্যাদি প্রথা হিসাবে প্রচুর দেয়

হয়। উদ্দেশ্য হল তার থেকে এর চেয়ে বড় কিছু পাওয়া। তাহলে এ দানে আল্লাহর নিকট বরকত এবং সওয়াব হাসিল হবে না। বেশির চেয়ে বেশি মুবাহ তথা বৈধ হবে। আর পয়গাম্বরদের জন্য তো জায়েজই নয়। যেমন- কুরআনে ইরশাদ হয়েছে ولاتمنن تستكثر অর্থাৎ, আপনি বেশি পাওয়ার আশায় দান করবেন না। -সূরা মুদ্দাসসির

قَالَ مُجَاهِدٌ يُحْبَرُوْنَ يُنَعَّمُوْنَ : উপরোক্ত শব্দ আল্লাহ তা'আলার বাণী فَأَمَّا الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ فَهُمْ فِي رَوْضَةٍ يُحْبَرُوْنَ (١٥) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, যারা ঈমান আনয়ন করেছে এবং সৎ কাজ করেছে তারা বেহেশতের বাগ-বাগিচায় উৎফুল্ল থাকবে। মুজাহিদ র. বলেন যে, يُحْبَرُوْنَ অর্থ, নেয়ামত প্রদান করা হবে।

يَمْهَدُوْنَ (في نسخة فلانفسهم) يُسَوُّوْنَ الْمَضَاجِعَ : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী وَمَنْ عَمِلَ صَالِحًا فَلِأَنْفُسِهِمْ يَمْهَدُوْنَ (٤٤) এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ- "এবং যারা সৎ কাজ করে তারা নিজেদের জন্য তা প্রস্তুত করছে।"

তিনি বলেন, يَمْهَدُوْنَ এর অর্থ বিছানা বিছানো (কবরে বা জান্নাতে)।

الْوَدْقُ الْمَطَرُ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী فَتَرَى الْوَدْقَ يَخْرُجُ مِنْ خِلَالِهِ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, অতঃপর দেখ! বৃষ্টি মেঘমালা থেকে নির্গত হয়। তিনি বলেন, আয়াতে الْوَدْقُ শব্দের অর্থ হল বৃষ্টি, পানি।

قَالَ ابْنُ عَبَّاسٍ هَلْ لَكُمْ مِمَّا مَلَكَتْ أَيْمَانُكُمْ فِي الْآلِهَةِ وَفِيهِ تَخَافُونَهُمْ أَنْ يَرِثُوكُمْ كَمَا يَرِثُ بَعْضُكُمْ بَعْضًا উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী ضَرَبَ لَكُمْ مَثَلًا مِنْ أَنْفُسِكُمْ هَلْ لَكُمْ مِنْ مَا مَلَكَتْ أَيْمَانُكُمْ مِنْ شُرَكَاءَ فِي مَا رَزَقْنَاكُمْ فَأَنْتُمْ فِيهِ سَوَاءٌ تَخَافُونَهُمْ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আল্লাহ তা'আলা (শিরককে বাতিল প্রমাণ করার জন্য) তোমাদের মধ্য থেকে একটি আশ্চর্যপূর্ণ দৃষ্টান্ত বর্ণনা করেছেন। যে, আমি তোমাদেরকে যে সম্পদ দিয়েছি তোমাদের মালিকানা দাসে অন্য কারো অংশ আছে কি? এবং তোমরা উভয়ে পরস্পর সমানভাবে তাতে অংশীদারিত্ব মেনে নিবে?

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, উল্লেখিত আয়াতটি আল্লাহ তা'আলা এবং উপাস্য মূর্তিদের সম্পর্কে অবতীর্ণ হয়েছে। স্বীয় মালিকানাধীন দাসেরা তোমাদের উত্তরাধিকারী হয়ে যাবে- তোমরা কি এ আশংকা কর? যেমন তোমরা পরস্পর একে অন্যের ওয়ারিস হও?

**ব্যাখ্যা :** আল্লাহ তা'আলার পেশকৃত দৃষ্টান্ত হল, কেউ কিছু সম্পদের মালিক হল যেমন তোমরা এবং সন্তান- সন্তুতি। এদিকে মূর্তি ইত্যাদি যেগুলোকে মুশরিকরা প্রভু বা প্রভুর অংশীদার স্থাপন করে এগুলো দাস-দাসীর মত। খুব গভীরভাবে চিন্তা করার বিষয় যে, কোন দাস বা দাসী তোমাদের সম্পদে অংশীদার বা তোমাদের সমকক্ষ হতে পারে? নাকি তোমরা সম্পদের লেনদেনে তাদের শংকাবোধ কর? এই তিনটি বিষয় কখনোই সম্ভব নয় এবং হতে পারে না। ঠিক তদ্রুপ এসব দেব-দেবী, মূর্তি ইত্যাদি কোনটিই আল্লাহ তা'আলার সাথে কোন সম্পর্ক রাখে না। কারণ তিনি হলেন স্রষ্টা, আর এগুলো হল নগণ্য সৃষ্টি। তাহলে তোমরা কিভাবে আল্লাহর এগুলোকে অংশীদার স্থাপন কর?

يَصَّدَّعُوْنَ يَتَفَرَّقُوْنَ فَاصْدَعْ উপরোক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী يَوْمَئِذٍ يَصَّدَّعُوْنَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, সেদিন সকলে পৃথক হয়ে যাবে।

তিনি বলেন, يَصَّدَّعُوْنَ অর্থ হল,সবাই পৃথক এবং বিক্ষিপ্ত হয়ে যাবে। উদ্দেশ্য হল, হিসাব নিকাশের পর প্রত্যেকে জান্নাত এবং জাহান্নামের দিকে চলে যাবে। يَصَّدَّعُوْنَ শব্দটি মূলত ছিল يتصدعون : تصدع মাসদার থেকে।

فَاصْدَعْ মূলত صدع ماده থেকে নির্গত। অর্থ, বিক্ষিপ্ত হওয়া। فاصدع بما تؤمر

আর فاصدع بما تومر অর্থাৎ, আল্লাহ তা'আলার বিধিবিধান বিশদভাবে পৌঁছে দাও সত্য মিথ্যাকে পৃথক করে।

وَقَالَ غَيْرُهُ ضُعْفٌ وَضَعْفٌ لُغَتَان : উপরোক্ত শব্দ দ্বারা আল্লাহ তা'আলার বাণী اللّٰهُ الَّذِي خَلَقَكُمْ مِنْ ضَعْف এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আল্লাহ, যিনি তোমাদেরকে দুর্বল অবস্থায় সৃষ্টি করেছেন। আর হযরত ইবনে আব্বাস র ভিন্ন অন্যরা বলেন যে, ضُعْفٌ শব্দে ض এ পেশ এবং যবর দুটি লুগাত রয়েছে। অর্থাৎ, ضُـــعْفٌ শব্দে ضএ পেশ এবং যবর উভয় কিরাআত পড়া যায়।

وَقَالَ مُجَاهِدٌ السُّوأَى (فِي نسخة ان كذبوا بايات الله ) الْإِسَاءَةُ جَزَاءُ الْمُسِيئِينَ

অর্থাৎ, অতঃপর যারা মন্দ কাজ করেছে তাদের পরিণাম মন্দই হয়েছে এবং তারা আল্লাহর আয়াতসমূহকে মিথ্যা প্রতিপন্ন করেছে।

মুজাহিদ র. বলেন যে, আয়াতে السُّوأَى শব্দের অর্থ হল মন্দ। অর্থাৎ, মন্দকর্মীদের পরিণতি মন্দই হবে।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ كَثِيرٍ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا مَنْصُورٌ وَالْأَعْمَشُ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ بَيْنَمَا رَجُلٌ يُحَدِّثُ فِي كِنْدَةَ فَقَالَ يَجِيءُ دُخَانٌ يَوْمَ الْقِيَامَةِ فَيَأْخُذُ بِأَسْمَاعِ الْمُنَافِقِينَ وَأَبْصَارِهِمْ يَأْخُذُ الْمُؤْمِنَ كَهَيْئَةِ الزُّكَامِ فَفَزِعْنَا فَأَتَيْــتُ ابْــنَ مَسْعُودٍ وَكَانَ مُتَّكِئًا فَغَضِبَ فَجَلَسَ فَقَالَ مَنْ عَلِمَ فَلْيَقُلْ وَمَنْ لَمْ يَعْلَمْ فَلْيَقُلْ اللّٰهُ أَعْلَمُ فَإِنَّ مِنْ الْعِلْمِ أَنْ يَقُولَ لِمَا لَا يَعْلَمُ لَا أَعْلَمُ فَإِنَّ اللّٰهَ قَالَ لِنَبِيِّهِ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنْ الْمُتَكَلِّفِينَ وَإِنَّ قُرَيْشًا أَبْطَئُــوا عَــنْ الْإِسْلَامِ فَدَعَا عَلَيْهِمْ النَّبِيُّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ اللَّهُمَّ أَعِنِّي عَلَيْهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ فَأَخَذَتْهُمْ سَنَةٌ حَتَّى هَلَكُوا فِيهَا وَأَكَلُوا الْمَيْتَةَ وَالْعِظَامَ وَيَرَى الرَّجُلُ مَا بَيْنَ السَّمَاءِ وَالْأَرْضِ كَهَيْئَةِ الدُّخَانِ فَجَاءَهُ أَبُو سُفْيَانَ فَقَالَ يَا مُحَمَّدُ جِئْتَ تَأْمُرُنَــا بِصِلَةِ الرَّحِمِ وَإِنَّ قَوْمَكَ قَدْ هَلَكُوا فَادْعُ اللّٰهَ فَقَرَأَ فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ إِلَى قَوْلِهِ عَائِدُونَ أَفَيُكْشَفُ عَنْهُمْ عَذَابُ الْآخِرَةِ إِذَا جَاءَ ثُمَّ عَادُوا إِلَى كُفْرِهِمْ فَذَلِكَ قَوْلُهُ تَعَالَى يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى يَوْمَ بَدْرٍ وَ لِزَامًا يَوْمَ بَدْرٍ

২৯৭. মুহাম্মাদ ইব্‌নে কাসীর র........ মাসরূক্ব র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক ব্যক্তি কিনদাবাসীদের সামনে (হাদীস বর্ণনা করতে গিয়ে) বলছিল, কিয়ামতের দিন ধোঁয়া আসবে এবং মুনাফিকদের শ্রবণশক্তি ও দৃষ্টিশক্তি নষ্ট করে দেবে (কিন্তু মুমিনদের উপর এর প্রতিক্রিয়া হবে সর্দির মতো)। এ কথা শুনে আমরা ভীত হয়ে পড়লাম। এরপর আমি ইব্‌নে মাসউদ রা. (অর্থাৎ, হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা.) -এর নিকট এলাম (এবং তাঁকে সে লোকের হাদীসটি শুনালাম)। তখন তিনি তাকিয়ায় ঠেস লাগিয়ে বসেছিলেন। (এ সব ঘটনা শুনে তিনি রাগান্বিত হয়ে উঠে বসলেন এবং বললেন, যার জানা আছে সে যেন তা বলে, আর যে না জানে সে যেন বলে, আল্লাহ্ তা'আলাই ভাল জানেন। (অর্থাৎ জানি না–একথা স্বীকার করবে এবং পরিষ্কার বলে দিবে, আমি জানি না, তথা জ্ঞানের মধ্যে এটাও একটা জ্ঞান যে, মানুষ তার অজ্ঞতা স্বীকার করবে, জানা না থাকলে স্পষ্ট বলবে, আমি জানি না।) কারণ আল্লাহ তা'আলা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বলেছেন- قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنَ الْمُـــتَكَلِّفِينَ "বলুন,আমি এর উপর (আমার দাওয়াত ও তাবলীগের বিনিময়ে তোমাদের কাছ থেকে) কোন পারিশ্রমিক চাই না। আর আমি লৌকিকতা অবলম্বনকারীদের অন্তর্ভুক্ত নই।"

কুরাইশগণ ইসলাম গ্রহণে দেরী করতে লাগল (এবং রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে কষ্ট দিতে আরম্ভ করল), সুতরাং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের জন্য বদদোয়া করেন। "হে আল্লাহ! আপনি তাদের উপর ইউসুফ আ. -এর (যুগের দুর্ভিক্ষের ন্যায়) সাত বছর (দুর্ভিক্ষ) দিয়ে আমাকে সাহায্য করুন।" এতে তারা এমন ভীষণ দুর্ভিক্ষে পতিত হল যে, তারা তাতে ধ্বংস হয়ে যাচ্ছিল (ক্ষুধার কারণে) এবং মৃত জন্তু ও এর হাড় খেতে বাধ্য হল। তারা (দুর্ভিক্ষ ও ক্ষুধার দরুন) আকাশ ও পৃথিবীর মাঝখানে (মরুভূমিতে) ধোঁয়ার মত দেখতে পেল। তারপর আবু সুফিয়ান তাঁর কাছে এসে বলল, (যাতে তাদের এ মুসিবত দূর হয়) হে মুহাম্মাদ! তুমি আত্মীয়তার সম্পর্ক বজায়

সম্পর্ক রক্ষার ও তাদের প্রতি সদয় ব্যবহার করার জন্য নির্দেশ দিচ্ছ ; অথচ তোমার গোত্রের লোকেরা এখন ধ্বংস হয়ে গেল, সুতরাং আমাদের (এ দুর্ভিক্ষ থেকে) বাঁচার জন্য দোয়া কর। তখন তিনি এ আয়াত তিলাওয়াত করলেন- فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ إِلَى قَوْلِهِ عَائِدُونَ "অতএব, আপনি অপেক্ষা করুন সেদিনের, যেদিন স্পষ্ট ধূম্রাচ্ছন্ন হবে আকাশ .......... তোমরা তো তোমাদের পূর্বাবস্থায় ফিরে যাবে।" (হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. বলেন, দুর্ভিক্ষের এ আযাব তো রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- এর দোয়ার বদৌলতে শেষ হয়ে গিয়েছিল, (তাই বলে আখিরাতের শাস্তিও কি এর দ্বারা দূর হবে?) - দুর্ভিক্ষের অবসান হল কিন্তু তারা কুফর থেকে প্রত্যাবর্তন করল না। তখন আল্লাহ্ এদের উদ্দেশ্যে নাযিল করলেন, "যেদিন আমি তোমাদের কঠোরভাবে পাকড়াও করব।" يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى এর অর্থ এটাই। এ পাকড়াও হয়েছে বদর যুদ্ধে (ফলে তাদের শীর্ষস্থানীয় নেতারা নিহত হয়েছিল) এবং لِزَامًا (অর্থাৎ, কয়েদ) দ্বারা বদরের যুদ্ধ বোঝানো হয়েছে। الم غُلِبَتِ الرُّوْمُ থেকে سَيَغْلِبُون পর্যন্ত আয়াত সংক্রান্ত ঘটনার বিবরণও এসেছে (যে, রোমকরা পারসিকদের উপর বিজয় লাভ করেছে।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি হুবহু এই সনদে বাবুল ইসতিসকায় ১৩৯ পৃষ্ঠায় এসেছে। কিন্তু উভয় সনদের কম বেশির হালকা পার্থক্য রয়েছে। আর সংক্ষেপে সূরা দুখানের তাফসীরে ৭১৪ পৃষ্ঠায় আসবে ইন্‌শাআল্লাহ।

رَجُلٌ يُحَدِّثُ فِي كِنْدَةَ : তিনি কে ? এ ব্যাপারে বিভিন্ন মত রয়েছে।

হাফিজ ইবনে হাজার র. বলেন, আমি তার নাম জানি না। আর كِنْدَةَ শব্দটির কাফে যের এবং নুন সাকিন হবে।

আল্লামা কিরমানী র. বলেন যে, এটি কুফার একটি স্থানের নাম।

আল্লামা আইনী র. বলেন যে, এ সম্ভাবনাও আছে যে, এ ব্যক্তি কিন্দাহ গোত্রে হাদীস বর্ণনা করত।

سَنَةٌ : সীনে যবর। অর্থ দুর্ভিক্ষ।

এ সম্পর্কিত হযরত আব্দুলল্লাহ ইবনে মাসউদ রা. এবং সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরীনের মতভেদ পূর্বে এসেছে। ২৯০ নং হাদীসের ব্যাখ্যা দেখুন।

একটি হাদীসে আছে, যতক্ষণ দশটি আলামত প্রকাশিত না হবে ততক্ষণ পর্যন্ত কিয়ামত সংগঠিত হবে না। তন্মধ্যে ধোঁয়ার কথাও বর্ণনা করেছেন।

**'জানি না' -এটি ইলমের অংশ**

কারণ এর দ্বারা জানা - অজানা বিষয়ের পার্থক্য অর্জিত হয়েছে। যা হল জ্ঞান বা ইলম। আর সকল বিষয়ে দখল দিয়ে 'সবজানতা' দাবী করা মূর্খতা ও বোকামী।

غُلِبَتِ الرُّوْمُ إِلَى سَيَغْلِبُوْنَ অর্থাৎ, অচিরেই রোমকরা পারসিকদের উপর বিজয়ী হবে। এটি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নবুওয়াতের একটি নিদর্শন। কারণ তা অদৃশ্য বিষয় সংক্রান্ত সংবাদ।

## بَاب (فى نسخة قوله) لَا تَبْدِيلَ لِخَلْقِ اللَّهِ لِدِينِ اللَّهِ خُلُقُ الْأَوَّلِينَ دِينُ الْأَوَّلِينَ وَالْفِطْرَةُ الْإِسْلَامُ

**২৪৯৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আল্লাহর সৃষ্টিতে কোনই পরিবর্তন নেই।" خَلْقِ اللَّهِ (আল্লাহর সৃষ্টি) এর অর্থ- আল্লাহর দীন। যেমন - خُلُقُ الْأَوَّلِينَ - পূর্ববর্তীদের দীন। الْفِطْرَةُ ইসলাম।

আল্লাহ্ তা'আলার বাণী : فِطْرَةَ اللَّهِ الَّتِي فَطَرَ النَّاسَ عَلَيْهَا لَا تَبْدِيلَ لِخَلْقِ اللَّهِ

অর্থাৎ, মানুষকে আল্লাহ যে যোগ্যতার (ফিতরাতের) উপর সৃষ্টি করেছেন, তার অনুসরণ করো (সদ্ব্যবহার করো)। মানুষকে আল্লাহ যোগ্যতা দিয়ে সৃষ্টি করেছেন। আল্লাহর সৃষ্টিতে পরিবর্তন করা উচিত নয়। (অর্থাৎ, যার উপর সমস্ত মানবকে সৃষ্টি করেছেন তা বদলাবে না) তিনি বলেন, আয়াতে خَلْقِ اللَّهِ দ্বারা উদ্দেশ্য আল্লাহর দীন। এটি ইবরাহীম নাখঈ থেকেও বর্ণিত। এখানে এটা নাহির অর্থে। অর্থাৎ, আল্লাহর দীন পরিবর্তন কর না।-২১ : ৭

خُلُقُ الْأَوَّلِينَ উক্ত বাক্য দ্বারা আল্লাহ তা'আলার বাণী ان هذا الاخُلُــقُ الْـــأَوَّلِينَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ নিশ্চয় এটা পূর্ববর্তীদের সাধারন অভ্যাস। তিনি বলেন, এখানে خُلُقُ الْأَوَّلِينَ দ্বারা উদ্দেশ্য পূর্ববর্তীদের অভ্যাস ও নিয়ম যে, সর্বকালে নবুওয়াতের দাবীদাররা এমনই বলে থাকেন বলে শুনে আসছে।

الْفِطْرَةُ উক্ত আয়াতে এর দ্বারা উদ্দেশ্য হল ইসলাম।

**حَدَّثَنَا** عَبْدَانُ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ أَخْبَرَنَا يُونُسُ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي أَبُو سَلَمَةَ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ أَبَا هُرَيْــرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا مِنْ مَوْلُودٍ إِلَّا يُولَدُ عَلَى الْفِطْرَةِ فَأَبَوَاهُ يُهَوِّدَانِــهِ أَوْ يُنَصِّرَانِهِ أَوْ يُمَجِّسَانِهِ كَمَا تُنْتَجُ الْبَهِيمَةُ بَهِيمَةً جَمْعَاءَ هَلْ تُحِسُّونَ فِيهَا مِنْ جَدْعَاءَ ثُمَّ يَقُولُ فِطْرَةَ اللَّهِ الَّتِي فَطَرَ النَّاسَ عَلَيْهَا لَا تَبْدِيلَ لِخَلْقِ اللَّهِ ذَلِكَ الدِّينُ الْقَيِّمُ

২৯৮. আবদান র.......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, সকল মানব শিশুই ফিতরাত (ইসলাম)-এর ওপর জন্মগ্রহণ করে। তারপর তার পিতা ও মাতা তাকে ইয়াহুদী, নাসারা অথবা অগ্নিউপাসক বানিয়ে দেয়। যেমন জানোয়ার পূর্ণ বাচ্চার জন্ম দেয়। তোমরা কি তার মধ্যে কোন ত্রুটি পাও? পরে তিনি (অর্থাৎ, হযরত আবু হোরায়রা রা.) এ আয়াত তিলাওয়াত করলেন। (আল্লাহর প্রকৃতির অনুসরণ কর) যে প্রকৃতি অনুযায়ী তিনি মানুষ সৃষ্টি করেছেন। আল্লাহর সৃষ্টির কোন পরিবর্তন নেই। এটাই সরল দীন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। আর হাদীসটি হুবহু এই সনদে এবং ইবারতে কিতাবুল জানায়েযে ১৮১ পৃষ্ঠায় এবং তাফসীরে ৭০৪ পৃষ্ঠায় এসেছে।

فِطْرَةَ اللّـــه শব্দটি তারকীবে মনসূব হয়েছে। اتبع অথবা اعني উহ্য ফেলের মাফউল হিসাবে। আর فِطْرَةَ الله এর দ্বারা উদ্দেশ্য আল্লাহপ্রদত্ত যোগ্যতা। আল্লাহ তা'আলা প্রত্যেক মানুষকে স্রষ্টা এবং মালিক কে চেনার জন্য যোগ্যতা দিয়েছেন। যার ফলে ইসলাম গ্রহণ করে থাকে। একারণেই এর তাফসীর ইসলাম দ্বারাও করা হয়েছে।

**বিপথগামীদের সংস্রব এবং খারাপ পরিবেশ বর্জন করা জরুরী**

উল্লেখিত আয়াতে لَــا تَبْــدِيلَ যদিও খবর বা সংবাদবাহী বাক্য (অর্থাৎ, আল্লাহ প্রদত্ত এই যোগ্যতা কেউ পরিবর্তন করতে পারবে না), কিন্তু তাতে নির্দেশের ( امــر এর) অর্থও রয়েছে। অর্থাৎ, পরিবর্তন করা উচিত নয়। কারণ এ বাক্য থেকে এহুকুমটি উৎসারিত হল যে, মানুষকে সত্য কবুলের যোগ্যতা বিনষ্টকারী, বা দুর্বলকারী আসবাব-উপকরণ থেকে বেঁচে থাকতে হবে। তার অধিকাংশই খারাপ পরিবেশ এবং অসৎ সঙ্গ অথবা (যার ইসলাম সম্পর্কে বিশদ জ্ঞান নেই তার জন্য) বাতিলপন্থীদের বই অধ্যয়ন হয়ে থাকে।

# سُورَةُ لُقْمَانَ

# সূরা লুক্মান

আয়াত ৩৪, রুকূ ৪, মক্কী

## بَاب لَا تُشْرِكْ بِاللَّهِ إِنَّ الشِّرْكَ لَظُلْمٌ عَظِيمٌ

**২৪৮৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী:"আল্লাহর সাথে কোন শরীক করো না। নিঃসন্দেহে শিরক চরম জুলুম।" -পারা : ২১ রুকূ ১১

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمَّا نَزَلَتْ هَــذِهِ الْآيَةُ الَّذِينَ آمَنُوا وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ شَقَّ ذَلِكَ عَلَى أَصْحَابِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَالُوا أَيُّنَا لَمْ يَلْبِسْ إِيمَانَهُ بِظُلْمٍ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّهُ لَيْسَ بِذَاكَ أَلَا تَسْمَعُ إِلَى قَوْلِ لُقْمَانَ لِابْنِهِ إِنَّ الشِّرْكَ لَظُلْمٌ عَظِيمٌ

২৯৯. কুতায়বা ইব্নে সাঈদ র.......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যখন (সূরা আনআমের) এ আয়াতটি অবতীর্ণ হল: اَلَّذِيْنَ آمَنُوا وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ "যারা ঈমান এনেছে এবং তাদের ঈমানকে জুলুম দ্বারা কলুষিত করেনি।" (অর্থাৎ, ঈমানকে জুলুমের সাথে মিশ্রিত করেনি তাদের জন্যই রয়েছে নিরাপত্তা এবং তারাই হেদায়াতপ্রাপ্ত) এটি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবায়ে কেরামের নিকট খুবই কঠিন (ভারী) মনে হল। (অর্থাৎ, সাহাবায়ে কেরাম ঘাবড়ে গেলেন।) তাঁরা বললেন, (ওটাতো অত্যন্ত কঠিন) আমাদের মধ্যে এমন কে আছে যে, তারা তাদের ঈমানকে জুলুম দ্বারা কলুষিত করেনি। অর্থাৎ, কোন গুনাহই করেনি) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এ আয়াতে জুলুম দ্বারা এ অর্থ বোঝানো হয়নি। তোমরা লুকমান (হাকীম) এর বাণী, যা তিনি তাঁর পুত্রকে সম্বোধন করে বলেছিলেন, إِنَّ الشِّرْكَ لَظُلْمٌ عَظِيمٌ - "শিরক করা বড় জুলুম" তা কি শোননি?

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল ঈমান - ১০, কিতাবুল আম্বিয়া ৪৮৭ ও এখানে কিতাবুত তাফসীরে ৭০৪ ও ১০২২ পৃষ্ঠায় এসেছে।

جَرِيرٌ : জীমের উপরে যবর। ইবনে আব্দুল হামীদ। وَلَمْ يَلْبِسُوا বা এর নিচে যের, অর্থাৎ, মুযারে মান্‌ফী : তারা সংমিশ্রণ বা কলুষিত করেনি। বাবে ضرب থেকে।

لبس লামের উপর যবর। সংমিশ্রণ করা ,মিলানো। কিন্তু এই মূলধাতু যদি বাবে سمع থেকে আসে, তাহলে তার মাসদার, লামের উপর পেশ দিয়ে لُبس হবে। যার অর্থ পরিধান করা।

**প্রশ্নোত্তর :** সাহাবায়ে কেরামের উক্তি নিয়মানুযায়ী তো বুঝে আসে যে, আল্লাহ তা'আলার বাণী وَلَمْ يَلْبِسُوا إِيمَانَهُمْ بِظُلْمٍ আয়াতে নাকেরা নফীর অধীনে এসেছে। যা ব্যাপকতা বুঝায়। সুতরাং এখানে জুলুম দ্বারা উদ্দেশ্য ব্যাপক, ছোট হোক, বড় হোক, কুফর হোক, শিরক হোক অথবা অন্য যে কোন গুনাহ হোক, সবই ব্যাপকভাবে তাতে অন্তর্ভুক্ত হবে। এজন্যই সাহাবায়ে কেরাম দ্বিধাবোধ করেছেন যে, আমাদের মাঝে এমন কে আছে যার থেকে কোন ধরনের গুনাহ প্রকাশ পায় না? এমন নিষ্পাপ তো কেবল আম্বিয়ায়ে কেরাম আলাইহিমুস সালামই ছিলেন। তাহলে আমাদের কারো জন্যই নিরাপত্তা নেই। সাহাবায়ে কেরাম, নিজেদের এই অস্বস্তি ও অস্থিরতাকে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট তুলে ধরলেন। তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন তোমরা জুলুমের যে, অর্থ বুঝেছ তা এখানে উদ্দেশ্য নয়। বরং এখানে জুলুম দ্বারা তার সর্বোচ্চ শাখা তথা শিরক উদ্দেশ্য। এখন প্রশ্ন হবে যে, আয়াতটি তো ব্যাপক। তাহলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার দ্বারা বিশেষ অর্থ তথা শিরক কি করে উদ্দেশ্য নিলেন?

**উত্তর-১ :** রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জুলুম শব্দের তানভীনকে তা'জীম তথা বড়ত্বের বা মারাত্মকতার অর্থে গ্রহণ করেছেন। আর একথা সর্বজনবিদিত যে, সবচেয়ে বড় জুলুম হল শিরক।

**উত্তর-২ : হযরত নানুতবী র. বলেন যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর সূক্ষ্মদৃষ্টি আয়াতের** وَلَمْ يَلْبِسُوا **অংশের উপর পড়েছে। لبس শব্দটি একথার জানান দেয় যে, জুলুম দ্বারা বড় জুলুম তথা শিরকই উদ্দেশ্য, গুনাহ নয়।** কেননা لبس এর অর্থ হল এমনভাবে সংমিশণ করা যাতে আর পৃথক করা যায় না। আর এটা তখনি হবে যখন উভয়টির স্থান এক হবে। যেমন, শরবত কখন হবে? যখন চিনি আর পানি একস্থানে একত্রিত হবে। যদি পানি ও চিনি পৃথক পৃথক দুই গ্লাসে থাকে তাহলে শরবত হবে না।

এখানে যখন لبس শব্দ বলা হল, তখন বুঝা গেল যে, ঈমান ও জুলুম উভয়টির স্থান এক হবে। আর তখনি সংমিশ্রণের অর্থ পাওয়া যাবে। আর একথা প্রমাণিত যে, ঈমানের স্থান হল অন্তর। স্পষ্ট আয়াতসমূহে যেমনটি রয়েছে। সুতরাং জুলুম দ্বারা সেই জুলুমই উদ্দেশ্য হবে যার স্থান হবে অন্তর। আর যে জুলুমের স্থান হয় হৃদয় তা শিরক। কারণ গুনাহসমূহের সম্পর্ক বাহ্যিক অঙ্গ- প্রত্যঙ্গের সাথে হয়ে থাকে।

**উত্তর-৩ :** সহজ সরল পরিষ্কার উত্তর হচ্ছে, এখানে প্রবক্তা হলেন আল্লাহ তা'আলা আর তার ব্যাখ্যাতা হলেন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাই এখানে মানুষের প্রশ্ন করার কি অধিকার? আল্লাহ তা'আলা তাঁর কালামের উদ্দেশ্য ওহীর মাধ্যমে তাঁর রসূলকে জানিয়ে দিয়েছেন। প্রমাণসহ আরো বিস্তারিত আলোচনা কিতাবুল ঈমানে এসেছে।

## بَاب قَوْلِهِ إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ

**২৪৯৪.অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "নিশ্চয়ই কিয়ামতের সংবাদ একমাত্র আল্লাহর কাছেই রয়েছে।" -পারা **২১, রুকূ ১২**

**حَدَّثَنِي** إِسْحَاقُ عَنْ جَرِيرٍ عَنْ أَبِي حَيَّانَ عَنْ أَبِي زُرْعَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَوْمًا بَارِزًا لِلنَّاسِ إِذْ أَتَاهُ رَجُلٌ يَمْشِي فَقَالَ يَا رَسُولَ اللَّهِ مَا الْإِيمَانُ قَالَ الْإِيمَانُ أَنْ تُؤْمِنَ بِاللَّهِ وَمَلَائِكَتِهِ وَكُتُبِهِ وَرُسُلِهِ وَلِقَائِهِ وَتُؤْمِنَ بِالْبَعْثِ الْآخِرِ قَالَ يَا رَسُولَ اللَّهِ مَا الْإِسْلَامُ قَالَ الْإِسْلَامُ أَنْ تَعْبُدَ اللَّهَ وَلَا تُشْرِكَ بِهِ شَيْئًا وَتُقِيمَ الصَّلَاةَ وَتُؤْتِيَ الزَّكَاةَ الْمَفْرُوضَةَ وَتَصُومَ رَمَضَانَ قَالَ يَا رَسُولَ اللَّهِ مَا الْإِحْسَانُ قَالَ الْإِحْسَانُ أَنْ تَعْبُدَ اللَّهَ كَأَنَّكَ تَرَاهُ فَإِنْ لَمْ تَكُنْ تَرَاهُ فَإِنَّهُ يَرَاكَ قَالَ يَا رَسُولَ اللَّهِ مَتَى السَّاعَةُ قَالَ مَا الْمَسْئُولُ عَنْهَا بِأَعْلَمَ مِنْ السَّائِلِ وَلَكِنْ سَأُحَدِّثُكَ عَنْ أَشْرَاطِهَا إِذَا وَلَدَتْ الْمَرْأَةُ رَبَّتَهَا فَذَاكَ مِنْ أَشْرَاطِهَا وَإِذَا كَانَ الْحُفَاةُ الْعُرَاةُ رُءُوسَ النَّاسِ فَذَاكَ مِنْ أَشْرَاطِهَا فِي خَمْسٍ لَا يَعْلَمُهُنَّ إِلَّا اللَّهُ إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ وَيُنَزِّلُ الْغَيْثَ وَيَعْلَمُ مَا فِي الْأَرْحَامِ ثُمَّ انْصَرَفَ الرَّجُلُ فَقَالَ رُدُّوا عَلَيَّ فَأَخَذُوا لِيَرُدُّوا فَلَمْ يَرَوْا شَيْئًا فَقَالَ هَذَا جِبْرِيلُ جَاءَ لِيُعَلِّمَ النَّاسَ دِينَهُمْ

৩০০. ইসহাক র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, একদিন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম লোকদের সাথে বসেছিলেন। এক ব্যক্তি তাঁর নিকট এসে জিজ্ঞেস করল, ইয়া রাসূলাল্লাহ! ঈমান কী? তিনি বললেন, আল্লাহতে ঈমান আনবে এবং তাঁর ফেরেশতাগণ, তাঁর নবী-রাসূলগণের প্রতি ঈমান আনবে এবং (কিয়ামতে) আল্লাহর দর্শন লাভ ও পুনরুত্থানের উপর ঈমান আনবে (অন্তর থেকে মেনে নিবে)। লোকটি জিজ্ঞেস করল, ইয়া রাসূলাল্লাহ! ইসলাম কী? তিনি বললেন, ইসলাম (হল) আল্লাহর ইবাদত করবে ও তার সঙ্গে অন্য কাউকে শরীক করবে না এবং নামায কায়েম করবে, ফরয যাকাত দিবে ও রমযানের রোযা পালন করবে। লোকটি জিজ্ঞেস করল, ইয়া রাসূলাল্লাহ! ইহসান কী? তিনি বললেন, ইহসান হচ্ছে আল্লাহর ইবাদত এমন একাগ্রতার সাথে (মন লাগিয়ে) করবে, যেন তুমি তাঁকে দেখছ। আর যদি তুমি তাঁকে দেখতে না পাও, তবে (মনে করবে) আল্লাহ্ তোমাকে দেখছেন। লোকটি আরও জিজ্ঞেস করল, ইয়া রাসূলাল্লাহ! কখন কিয়ামত সংঘটিত হবে? রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এ বিষয়ে প্রশ্নকারীর চাইতে যাকে প্রশ্ন করা হয়েছে সে বেশি জানে না। তবে আমি তোমার কাছে এর (কিয়ামতের) কতগুলো লক্ষণ বলছি। তা হল, যখন দাসী তার মনিবকে প্রসব করবে, এটা তার (কিয়ামত সংঘটিত হওয়ার) একটি নিদর্শন। আর যখন দেখবে, নগ্নপদ ও নগ্নদেহ লোকেরা মানুষের নেতা হবে, এও তার একটি লক্ষণ।

فِي خَمْسٍ لَا يَعْلَمُهُنَّ إِلَّا اللَّهُ إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ وَيُنَزِّلُ الْغَيْثَ وَيَعْلَمُ مَا فِي الْأَرْحَامِ

এটি (কিয়ামতের নির্ধারিত সময়) ঐ পাঁচটি বিষয়ের অন্তর্ভুক্ত, যা আল্লাহ্ ছাড়া আর কেউ জানেন না ( যেমন সূরা লুকমানে আল্লাহ তা'আলার বাণী রয়েছে) : ১. "কিয়ামতের জ্ঞান কেবল আল্লাহর নিকট রয়েছে। ২. তিনিই বৃষ্টি বর্ষণ করান, ৩. তাঁরই জ্ঞানে রয়েছে, মাতৃগর্ভে কি (ছেলে না মেয়ে) আছে।" এরপরে সে (প্রশ্নকারী) লোকটি চলে গেল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তাকে আমার নিকট ফিরিয়ে আন। সাহাবীগণ তাঁকে ফিরিয়ে আনতে গেলেন, কিন্তু কিছুই দেখতে পেলেন না। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তিনি জিবরাঈল, লোকদের তাদের দীন শিক্ষা দেয়ার জন্য এসেছিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**ইহসান হচ্ছে বেলায়েতের স্তর :** ঈমান ও ইসলাম তো সব মুসলমানকেই অন্তর্ভুক্ত করে। আর ইহসান হল বেলায়েত বা বন্ধুত্বের স্তর। ইহসানের সর্বোচ্চ স্তর হচ্ছে মুমিনের অন্তর একাগ্রতার সাথে. আল্লাহর স্মরণে এমনভাবে নিমজ্জিত হবে যেন সে আল্লাহ তা'আলাকে সরাসরি প্রত্যক্ষ করছে। তার সর্বনিম্ন স্তর হচ্ছে, আল্লাহ তা'আলা আমাদেরকে দেখছেন; এটা ভেবে গুনাহসমূহ থেকে এবং সকল মন্দ কাজ থেকে বেঁচে থাকা। সূফিয়ায়ে কেরামের পরিভাষায় এটাকে দাওয়ামে হুজুর বা সর্বদা উপস্থিতি বলা হয়। আল্লাহর স্মরণের সাথে যখন সর্বদা উপস্থিতি অর্জন হয় তখন মানুষ ওলী হয়ে যায়। সুতরাং কাশফ ও কারামত অর্জিত হওয়া আবশ্যক নয়। কাশফ ও কারামত বেলায়েতও নয় এবং বেলায়েতের কোন নিদর্শনও নয়। প্রকৃত বেলায়েত হচ্ছে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামএর নির্দেশিত পন্থায় আল্লাহর ইবাদত করা। এই হাদীসের আরো বিস্তারিত আলোচনা কিতাবুল ঈমানে আসবে ইনশাআল্লাহ।

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ سُلَيْمَانَ قَالَ حَدَّثَنِي ابْنُ وَهْبٍ قَالَ حَدَّثَنِي عُمَرُ بْنُ مُحَمَّدِ بْنِ زَيْدِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ أَنَّ أَبَاهُ حَدَّثَهُ أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَفَاتِيحُ الْغَيْبِ خَمْسٌ ثُمَّ قَرَأَ إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ

৩০১. ইয়াহইয়া ইব্‌নে সুলায়মান র......... আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, গায়েবের (অদৃশ্য : দৃষ্টির অন্তরালের বস্তু, যা ইন্দ্রিয়ানুভূতির অতীত যেমন, আল্লাহ্, ফেরেশতা, আখিরাত, জান্নাত জাহান্নাম ইত্যাদি) চাবি পাঁচটি। এরপর তিনি এ আয়াত তিলাওয়াত করলেন : إِنَّ اللَّهَ عِنْدَهُ عِلْمُ السَّاعَةِ "কিয়ামতের জ্ঞান কেবল আল্লাহ্ তা'আলারই রয়েছে।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইস্তিস্কায় ১৪১ ও ৬৮১ এবং এখানে ৭০৪ পৃষ্ঠায় এসেছে।

বুখারী ৭০৪

## تنـــزيل السجدة اي سُورَةُ السَّجْدَةِ

## সূরা সাজদা

আয়াত ৩০, রুকূ ৩, মক্কী

سُورَةُ السَّجْدَةِ وَقَالَ مُجَاهِدٌ مَهِينٍ ضَعِيفٍ نُطْفَةُ الرَّجُلِ ضَلَلْنَا هَلَكْنَا وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْجُرُزُ الَّتِي لَا تُمْطَرُ إِلَّا مَطَرًا لَا يُغْنِي عَنْهَا شَيْئًا يَهْدِ يُبَيِّنْ

وَقَالَ مُجَاهِدٌ مَهِينٍ ضَعِيفٍ نُطْفَةُ الرَّجُلِ মুজাহিদ র. বলেন, مَهِينٍ দুর্বল অর্থাৎ, পুরুষের শুক্র। ضَـــلَلْنَا আমরা ধ্বংস হয়েছি। ইব্‌নে আব্বাস রা. বলেন, الْجُرُزُ ঐ মাটি যেখানে এত সামান্য বৃষ্টি হয়, যাতে তার কোন উপকারে আসে না। يَهْدِ তাকে সঠিক পথ বলে দেয়।

এখানে ثُمَّ جَعَلَ نَسْلَهُ مِنْ سُلَالَةٍ مِنْ مَاءٍ مَهِينٍ (৮) আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে।

"অতপর তাঁর (অর্থাৎ, হযরত আদম আ. এর) বংশধরকে তুচ্ছ পানির নির্যাস তথা মূল্যহীন পানি দ্বারা সৃষ্টি করেছেন।"

মুজাহিদ র. বলেন, আয়াতে ماء مهين দূর্বল পানি, তুচ্ছ পানি দ্বারা উদ্দেশ্য হল বীর্য।

وَقَالُوا أَئِذَا ضَلَلْنَا فِي الْأَرْضِ أَئِنَّا لَفِي خَلْقٍ جَدِيدٍ بَلْ هُمْ بِلِقَاءِ رَبِّهِمْ كَـــافِرُونَ (১০) এখানে : ضَلَلْنَا هَلَكْنَا আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে। "এবং এই (কাফের) লোকেরা বলে : যখন আমরা পৃথিবীতে (সবাই) ধ্বংস হয়ে যাব...।"

তিনি বলেন, মুজাহিদ র. উক্ত আয়াতে, ضَلَلْنَا এর ব্যাখ্যা هَلَكْنَا করেছেন। যার অর্থ ধ্বংস হওয়া, মাটি হয়ে যাওয়া।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْجُرُزُ الَّتِي لَا تُمْطَرُ إِلَّا مَطَرًا لَا يُغْنِي عَنْهَا شَيْئًا : এখানে أَوَلَمْ يَرَوْا أَنَّا نَسُوقُ الْمَاءَ إِلَى الْأَرْضِ الْجُـــرُزِ فَنُخْرِجُ بِهِ زَرْعًا আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে।

"তারা এদিকে লক্ষ্য করে না, আমি শুষ্ক ভূমির দিকে পানি পৌঁছাই। তারপর তার মাধ্যমে ফসল উৎপাদন করি।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন : اَلْجُـــرُزُ ঐ ভূমিকে বলে, যেখানে বৃষ্টি খুব কম হয়। যার দ্বারা কোন উপকার হয় না। অর্থাৎ, শুষ্ক ভূমি।

يَهْدِ يُبَيِّنْ এখানে (٣١) أَلَمْ يَرَوْا كَمْ أَهْلَكْنَا قَبْلَهُمْ مِنَ الْقُرُونِ أَنَّهُمْ إِلَيْهِمْ لَا يَرْجِعُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদেরকে এ সকল বিষয়ও কি পথ প্রদর্শন করে না যে আমি তাদের পূর্ববর্তী কত উম্মতকে ধ্বংস করে দিয়েছি...।"

তিনি বলেন, يَهْدِ অর্থ يُبَيِّنْ অর্থাৎ, কী স্পষ্ট করেন নি? এক কপিতে নূন যোগে জমা মুতাকাল্লিম এর সীগা نَهْدِ نُبَيِّنْ রয়েছে।

## بَاب قَوْلِهِ فَلَا تَعْلَمُ نَفْسٌ مَا أُخْفِيَ لَهُمْ مِنْ قُرَّةِ أَعْيُنٍ

**২৪৯৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সুতরাং কেউ জানে না, কি তাদের জন্য অদৃশ্য ভাণ্ডারে গোপন রাখা হয়েছে।" -পারা : ২১, রুকূ ১৫

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ أَبِي الزِّنَادِ عَنْ الْأَعْرَجِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قَالَ اللَّهُ تَبَارَكَ وَتَعَالَى أَعْدَدْتُ لِعِبَادِي الصَّالِحِينَ مَا لَا عَيْنٌ رَأَتْ وَلَا أُذُنٌ سَمِعَتْ وَلَا خَطَرَ عَلَى قَلْبِ بَشَرٍ قَالَ أَبُو هُرَيْرَةَ اقْرَءُوا إِنْ شِئْتُمْ فَلَا تَعْلَمُ نَفْسٌ مَا أُخْفِيَ لَهُمْ مِنْ قُرَّةِ أَعْيُنٍ

و حَدَّثَنَا عَلِيٌّ قَالَ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا أَبُو الزِّنَادِ عَنْ الْأَعْرَجِ عَنْ أَبِي هُرَيْرَةَ قَالَ قَالَ اللَّهُ مِثْلَهُ قِيلَ لِسُفْيَانَ رِوَايَةً قَالَ فَأَيُّ شَيْءٍ قَالَ أَبُو مُعَاوِيَةَ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي صَالِحٍ قَرَأَ أَبُو هُرَيْرَةَ قُرَّاتِ أَعْيُنٍ

৩০২. আলী ইব্‌নে আবদুল্লাহ র.......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, আমি আমার নেক বান্দাদের জন্য এমন সব সামগ্রী তৈরি করে (জান্নাতে) গোপন করে রেখেছি, যা কোন নয়ন দর্শন করেনি, কোন কর্ণ শ্রবণ করেনি এবং কোন অন্তকরণের চিন্তায় আসেনি। আবু হোরায়রা রা. (এ হাদীস বর্ণনা করে) বলেছেন, তোমরা চাইলে (প্রমাণ স্বরূপ) এ আয়াত তিলাওয়াত কর : فَلَا تَعْلَمُ نَفْسٌ مَا أُخْفِيَ لَهُمْ مِنْ قُرَّةِ أَعْيُنٍ "কেউ জানে না তাদের জন্য নয়নশীতলকারী কী লুকায়িত রাখা হয়েছে।"

আলী ইবনুল মাদীনী বলেন, আমাদেরকে সুফিয়ান বলেছেন, তিনি বলেন আমাদেরকে আবু যিনাদ বর্ণনা করেছেন। তাকে বর্ণনা করেছেন আরাজ, তিনি আবু হোরায়রা থেকে বর্ণনা করেছেন যে, আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন– পূর্বোক্ত হাদীসের ন্যায়।

আবু সুফিয়ান রা. -এর কাছে জিজ্ঞেস করা হল, আপনি কি এ হাদীস রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন? তিনি বললেন, তা নয় (যদি এটি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর হাদীস না হয়) তো কি?

আবু মু'আবিয়া র......... আবু সালিহ্ র. . সূত্রে বর্ণিত, আবু হোরায়রা রা. ) আলিফ এবং লম্বা 'তা' সহ বহুবচনের শব্দ) তিলাওয়াত করেছিলেন- قُرَّاتِ أَعْيُنٍ। অর্থাৎ, মশহুর কিরাআত قُرَّةِ أَعْيُنٍ-এর স্থলে قُرَّاتِ أَعْيُنٍ পড়েছেন)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত ইবনে মাসউদ রা. এর হাদীসে وَلَا خَطَرَ عَلَى قَلْبِ بَشَرٍ এর পরে এতটুকু বৃদ্ধি করা হয়েছে- ولا يعلم ملـــك مقرب ولا نبي مرسل। অধিকাংশ উলামায়ে কেরামের কিরাআত قُرَّةِ أَعْـــيُنٍ একবচনের সাথে। এটা ইসমে জিন্‌স। যা একবচন ও বহুবচন সব ক্ষেত্রেই প্রযোজ্য হয়। কিন্তু এক কিরাআতে বহুবচনের সীগা রয়েছে। তখন উভয় কিরাআতের মাঝে সামঞ্জস্য বিধান করা হবে এভাবে যে, বিভিন্ন প্রকারের দিকে লক্ষ করে অথবা শাখা প্রশাখার দিকে দৃষ্টিপাত করে বহুবচনের সীগা আনা হয়েছে।

**حَدَّثَنِي** إِسْحَاقُ بْنُ نَصْرٍ حَدَّثَنَا أَبُو أُسَامَةَ عَنْ الْأَعْمَشِ حَدَّثَنَا أَبُو صَالِحٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ اللَّهُ تَعَالَى أَعْدَدْتُ لِعِبَادِي الصَّالِحِينَ مَا لَا عَيْنٌ رَأَتْ وَلَا أُذُنٌ سَمِعَتْ وَلَا خَطَرَ عَلَى قَلْبِ بَشَرٍ ذُخْرًا بَلْهَ مَا أُطْلِعْتُمْ عَلَيْهِ ثُمَّ قَرَأَ فَلَا تَعْلَمُ نَفْسٌ مَا أُخْفِيَ لَهُمْ مِنْ قُرَّةِ أَعْيُنٍ جَزَاءً بِمَا كَانُوا يَعْمَلُونَ

৩০৩. ইসহাক ইব্‌নে র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, আমি আমার নেক বান্দাদের জন্য এমন সব জিনিস তৈরি করে রেখেছি, সঞ্চিতরূপে যা কোন নয়ন দর্শন করেনি, কোন কর্ণ শ্রবণ করেনি এবং কোন ব্যক্তির মনেও তার কল্পনা সৃষ্টি হয়নি। আর যা তোমাদের অবহিত করা হয়েছে তা ছাড়া। (অর্থাৎ, জান্নাতের নেয়ামতরাজির যেসব মজা ও স্বাদ-সম্ভোগের ব্যাপারে অবহিতি লাভ হয়েছে সেগুলো সেসব নেয়ামতের তুলনায় একেবারেই মামুলি তুচ্ছ যেগুলো জমা করে রাখা হয়েছে। তারপর এ আয়াত তিলাওয়াত করলেন, فَلَا تَعْلَمُ نَفْسٌ مَا أُخْفِيَ لَهُمْ مِنْ قُرَّةِ أَعْيُنٍ جَزَاءً بِمَا كَانُوا يَعْمَلُونَ "কেউ জানে না তাদের জন্য নয়ন শীতলকারী কী (জান্নাতে) লুকায়িত রাখা হয়েছে, (জান্নাতে) তাদের কৃতকর্মের পুরস্কারস্বরূপ।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

ذُخْرًا : যালের উপর পেশ ও খা সাকিন। যাকে সঞ্চিত করে রাখা হয়। বহুবচন اذخار ফাতহুল বারীতে হাফিজ ইবনে হাজারের অভিমত হচ্ছে- بضم المهملة وسكون المعجمة তবে এটা ভুল অথবা কলমের ত্রুটি। -কাস্তাল্লানী

بَلْهَ বা এর উপর যবর ও লাম সাকিন। যের প্রদানকারী من বৃদ্ধির মাধ্যমে। এবং بله এর হা -এর মধ্যে যের হবে (হা সহকারে।) শব্দ ও অর্থগত দিক থেকে এর মাঝে বিভিন্ন মত রয়েছে। একটি কপি যাকে উমদাতুল কারীতে আল্লামা আইনী র. গ্রহণ করেছেন তার মাঝে من ছাড়া بلـــه রয়েছে। বা এর উপর যবর, লাম সাকিন ও হা এর উপর যবর। এ সূরতে بله অর্থ হবে, ছেড়ে দাও। অর্থাৎ ঐ বস্তুকে ছেড়ে দাও যার ব্যাপারে তোমরা অবগত হয়েছ। দ্বিতীয় কপি مـــن جاره (যের প্রদানকারী من) সহকারে এবং بلـــه তারপরের দিকে মুযাফ হবে। এ সূরতে তা غـــير এর অর্থে হবে। এ কপিই ফাতহুল বারীতে হাফিজ ইবনে হাজার আসকালানী র. গ্রহণ করেছেন। এ কপির প্রতি লক্ষ রেখেই অধম অর্থ করেছে। এ ছাড়া কেউ কেউ كيف ও অন্যান্য অর্থে বলেছেন। আরো বিস্তারিত জানার জন্য কাস্তাল্লানী দ্রষ্টব্য।

## الْأَحْزَابِ اي سُورَةُ الْأَحْزَابِ

## সূরা আহ্‌যাব

সূরা আহযাব মাদানী। আল্লামা আইনী র. বলেন, এই সূরা পুরোটাই মাদানী। এতে কোন মতবিরোধ নেই। সাখাবী র. বলেন, এটি আলে ইমরানের পরে ও সূরা মুমতাহিনার পূর্বে অবতীর্ণ হয়েছে....। আয়াত ৭৩, রুকূ ৯

وَقَالَ مُجَاهِدٌ صَيَاصِيهِمْ قُصُورِهِمْ : মুজাহিদ র. বলেন, صَيَاصِيهِمْ তাদের মহলসমূহ।

এখানে وَأَنْزَلَ الَّذِينَ ظَاهَرُوهُمْ مِنْ أَهْلِ الْكِتَابِ مِنْ صَيَاصِيهِمْ وَقَذَفَ فِي قُلُوبِهِمُ الرُّعْبَ (٢٦) আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে।

"এবং কিতাবধারী (বনী কুরায়যার ইয়াহুদী) দের মধ্য থেকে যারা ঐ (মুশরিক) লোকদের সাহায্য করেছিল, আল্লাহ তা'আলা তাদেরকে তাদের দূর্গ (যার মাঝে তারা সুরক্ষিত ছিল) থেকে নিচে নামিয়ে দিলেন এবং তাদের অন্তরে (তোমাদের) ভয় ঢেলে দিলেন..।"

মুজাহিদ র. বলেন : صَيَاصِيهِمْ এর অর্থ তাদের দূর্গসমূহ।

## بَاب النَّبِيُّ أَوْلَى بِالْمُؤْمِنِينَ مِنْ أَنْفُسِهِمْ

**২৪৯৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "নবী (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) মুমিনদের সাথে তাদের প্রাণ (এবং তাদের সত্ত্বা) অপেক্ষাও বেশি সম্পর্ক রাখেন।" -পারা ২১, রুকূ ১৭

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ فُلَيْحٍ حَدَّثَنَا أَبِي عَنْ هِلَالِ بْنِ عَلِيٍّ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبِي عَمْرَةَ عَنْ أَبِي هُرَيْـرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا مِنْ مُؤْمِنٍ إِلَّا وَأَنَا أَوْلَى النَّاسِ بِهِ فِي الدُّنْيَا وَالْآخِرَةِ اقْرَءُوا إِنْ شِئْتُمْ النَّبِيُّ أَوْلَى بِالْمُؤْمِنِينَ مِنْ أَنْفُسِهِمْ فَأَيُّمَا مُؤْمِنٍ تَرَكَ مَالًا فَلْيَرِثْهُ عَصَبَتُهُ مَنْ كَانُوا فَإِنْ تَرَكَ دَيْنًا أَوْ ضَيَاعًا فَلْيَأْتِنِي فَأَنَا مَوْلَاهُ

৩০৪. ইবরাহীম ইবনুল মুনযির র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, দুনিয়া ও আখিরাতের সকল মু'মিনের জন্য আমিই ঘনিষ্ঠতম। তোমরা ইচ্ছা করলে এ আয়াত তিলাওয়াত করতে পার - النَّبِيُّ أَوْلَى بِالْمُؤْمِنِينَ مِنْ أَنْفُسِهِمْ "নবী মু'মিনদের নিকট তাদের নিজেদের চাইতে বেশি ঘনিষ্ঠ।"

সুতরাং কোন মু'মিন (মৃত্যুর পর) কোন মাল-সম্পদ রেখে গেলে তার নিকটাত্মীয় সে যে-ই হোক, হবে তার উত্তরাধিকারী, আর যদি ঋণ অথবা অসহায় সন্তানাদি রেখে যায় সে যেন আমার কাছে আসে, আমি তার অভিভাবক। (তাদের ঋণ পরিশোধ করা, তাদের সন্তান-সন্ততির প্রতিপালনের দায়-দায়িত্ব আমার উপর থাকবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল ইস্তিকরায এর ৩২৩ পৃ. ও এখানে কিতাবুত তাফসীরের ৭০৫ পৃষ্ঠায় এসেছে এবং সামনে সংক্ষিপ্তাকারে কিতাবুল ফারায়েযের ৯৯৭ পৃষ্ঠায় আসবে।

من كانوا : من শব্দটি মওসূলাহ ও كانوا তাম্মাহ। ضَيَاعًا ض এর উপর যবর। হারানো পরিবার-পরিজন, যাদের কিছু নেই এবং কোন মূল্য নেই।

## بَاب ادْعُوهُمْ لِآبَائِهِمْ هُوَ أَقْسَطُ عِنْدَ اللَّهِ

বুখারী ৭০৫

**২৪৯৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তোমরা তাদের (মুখের দাবীকৃত-কথিত সন্তান) কে তাদের (প্রকৃত) পিতার দিকে সম্বন্ধ করে তথা তাদের পিতৃপরিচয়ে ডাক। (অর্থাৎ, তাদেরকে যারা পালকপুত্র বানিয়েছে, তাদের সন্তান বলো না।) এটাই আল্লাহর কাছে অধিক ন্যায়সঙ্গত।" -পারা : ২১, রুকূ ১৭

**حَدَّثَنَا** مُعَلَّى بْنُ أَسَدٍ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ الْمُخْتَارِ حَدَّثَنَا مُوسَى بْنُ عُقْبَةَ قَالَ حَدَّثَنِي سَالِمٌ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ زَيْدَ بْنَ حَارِثَةَ مَوْلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا كُنَّا نَدْعُوهُ إِلَّا زَيْدَ بْنَ مُحَمَّدٍ حَتَّى نَـزَلَ الْقُـرْآنُ ادْعُوهُمْ لِآبَائِهِمْ هُوَ أَقْسَطُ عِنْدَ اللَّهِ

৩০৫. মুয়াল্লা ইব্‌নে আসাদ র......... ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর আযাদকৃত গোলাম যায়দ ইব্‌নে হারিসাকে আমরা যায়দ ইব্‌নে মুহাম্মদই ডাকতাম, যে পর্যন্ত না এ আয়াত নাযিল হয়- ادْعُوهُمْ لِآبَائِهِمْ هُوَ أَقْسَطُ عِنْدَ اللَّهِ "তোমরা তাদের পিতৃপরিচয়ে ডাক, আল্লাহর দৃষ্টিতে এটি অধিক ন্যায়সংগত।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত আলী রা. থেকে বর্ণিত, জাহেলী যুগে কেউ কাউকে পালক পুত্র বানালে, মানুষ সে পালক পুত্রকে তার দিকে সম্বন্ধ করে ডাকত ও তার পরিত্যক্ত সম্পদের উত্তরাধিকারী বানাত। অবশেষে এই আয়াত অবতীর্ণ হয়।-উমদা

**بَاب فَمِنْهُمْ مَنْ قَضَى نَحْبَهُ وَمِنْهُمْ مَنْ يَنْتَظِرُ وَمَا بَدَّلُوا تَبْدِيلًا نَحْبَهُ عَهْدَهُ أَقْطَارِهَا جَوَانِبُهَا الْفِتْنَةَ لَآتَوْهَا لَأَعْطَوْهَا**

**২৪৯৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তাদের (অঙ্গীকারকারীদের) কেউ কেউ তার অঙ্গীকার পূরণ করেছে এবং কেউ কেউ প্রতীক্ষায় রয়েছে। তারা তাতে কোন পরিবর্তন করেনি।"-পারা - ২১, রুকূ ১৯ نَحْبَهُ তার অঙ্গীকার। أَقْطَارِهَا তার পার্শ্বসমূহ। لَآتَوْهَا তারা তা গ্রহণ করত।

অর্থাৎ, সে অঙ্গীকারকারীদের কিছুসংখ্যক এমন ছিল যারা নিজেদের অঙ্গীকার পূর্ণ করল (উদ্দেশ্য হল ঐ অঙ্গীকার যা মান্নতের ন্যায় পূর্ণ আবশ্যক) এর অর্থ হল তারা শহীদ হয়ে গেল এবং শেষ নিঃশ্বাস পর্যন্ত মুখ ফিরিয়ে পলায়ন করল না। সুতরাং হযরত আনাস ইবনে নযর রা. উহুদ যুদ্ধে শহীদ হয়েছিলেন, এমনিভাবে হযরত মুস'আব রা.। তাদের কেউ কেউ তা পূর্ণ করার সর্বশেষ নিদর্শনের (অর্থাৎ, শাহাদাত অর্জনের) জন্য আকাঙ্খী (এখনও শহীদ হননি) এবং (এখন পর্যন্ত) তারা (তাতে) সামান্যতম পরিবর্তন করেননি। (অর্থাৎ, নিজেদের দৃঢ় প্রতিজ্ঞার উপর অটল রয়েছেন)..।

তিনি বলেন, অনুচ্ছেদের শিরোনামের আয়াতে نَحْبَهُ এর অর্থ হল নিজের অঙ্গীকার, স্বীকারোক্তি ও মান্নত। তাছাড়া এটি মৃত্যুর অর্থেও আসে। কেননা প্রত্যেক প্রাণীর ঘাড়ে মৃত্যুও মান্নতের মতই আবশ্যক। ইমাম রাগিব লিখেন : نَحْبَهُ মূলত মান্নত আদায়ের জন্য ব্যবহৃত হয়। যদি কোন লোক নিজের মান্নত আদায় করে তখন قَضَى نَحْبَهُ বলা হয়। এখানে আয়াতে উদ্দেশ্য হল : নিজের অঙ্গীকারপূর্ণ করল এবং জিহাদের উপর অটল থাকল।

أَقْطَارِهَا جَوَانِبُهَا الْفِتْنَةَ لَآتَوْهَا لَأَعْطَوْهَا এখানে وَلَوْ دُخِلَتْ عَلَيْهِمْ مِنْ أَقْطَارِهَا ثُمَّ سُئِلُوا الْفِتْنَةَ لَآتَوْهَا وَمَا تَلَبَّثُوا بِهَا إِلَّا يَسِيرًا (١٤) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যদি মদীনায় তাদের আশপাশে থেকে, তাদের উপর কোন (কাফের বাহিনীর) প্রবেশ ঘটে অতঃপর তাদের কাছে বিশৃঙ্খলার (অর্থাৎ, মুসলমানদের সাথে যুদ্ধের) আবেদন জানানো হয়। তাহলে তারা তাতে (তাৎক্ষণিকভাবে) সম্মতি প্রদান করবে এবং তাদের ঘরে খুব স্বল্প সময়ই অবস্থান করবে।"-পারা - ২১, রুকূ ৮

তিনি বলেন, আয়াতে أَقْطَارِهَا অর্থ আশপাশ।

لَآتَوْهَا এর অর্থ তাতে মনজুরি দিবে, সম্মতি জ্ঞাপন করবে, মেনে নিবে ও অংশগ্রহণ করবে।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ الْأَنْصَارِيُّ قَالَ حَدَّثَنِي أَبِي عَنْ ثُمَامَةَ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ نُرَى هَذِهِ الْآيَةَ نَزَلَتْ فِي أَنَسِ بْنِ النَّضْرِ مِنْ الْمُؤْمِنِينَ رِجَالٌ صَدَقُوا مَا عَاهَدُوا اللَّهَ عَلَيْهِ

৩০৬. মুহাম্মাদ ইব্‌নে বাশ্‌শার র........ আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা মনে করি, এ আয়াত আনাস ইব্‌নে নয্‌র সম্পর্কে অবতীর্ণ হয়েছে مِنْ الْمُؤْمِنِينَ رِجَالٌ صَدَقُوا مَا عَاهَدُوا اللَّهَ عَلَيْهِ "মু'মিনদের মধ্যে কত লোক আল্লাহর সাথে তাদের কৃত অঙ্গীকার পূর্ণ করেছে।"

(অর্থাৎ, যা বলেছিলেন তা করে দেখিয়েছেন। কারণ জিহাদের ময়দানে শত আগ্রহ সহকারে শাহাদাতের মর্তবা লাভ করেছেন।)

শিরোনামের সাথে মিল স্পষ্ট। কেননা শিরোনাম উল্লেখিত আয়াতের অংশ। উদ্দেশ্য হল এই যে, হাদীসে ঐ আয়াতের অংশ রয়েছে যা অনুচ্ছেদের শিরোনামে রয়েছে। পূর্ণ আয়াত হল এই مِنَ الْمُؤْمِنِينَ رِجَالٌ صَدَقُوا مَا عَاهَدُوا اللَّهَ عَلَيْهِ فَمِنْهُمْ مَنْ قَضَى نَحْبَهُ وَمِنْهُمْ مَنْ يَنْتَظِرُ وَمَا بَدَّلُوا تَبْدِيلًا (٢٣) অনুবাদ ইতিপূর্বে এসেছে।

হযরত আনাস ইবনে নযর রা. সম্বন্ধে বিস্তারিত জানার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযীর উহুদ যুদ্ধ দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي خَارِجَةُ بْنُ زَيْدِ بْنِ ثَابِتٍ أَنَّ زَيْدَ بْنَ ثَابِتٍ قَالَ لَمَّا نَسَخْنَا الصُّحُفَ فِي الْمَصَاحِفِ فَقَدْتُ آيَةً مِنْ سُورَةِ الْأَحْزَابِ كُنْتُ كَثِيرًا أَسْمَعُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَؤُهَا لَمْ أَجِدْهَا مَعَ أَحَدٍ إِلَّا مَعَ خُزَيْمَةَ الْأَنْصَارِيِّ الَّذِي جَعَلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ شَهَادَتَهُ شَهَادَةَ رَجُلَيْنِ مِنْ الْمُؤْمِنِينَ رِجَالٌ صَدَقُوا مَا عَاهَدُوا اللَّهَ عَلَيْهِ

**৩০৭. আবুল ইয়ামান র........ যায়দ ইব্‌নে সাবিত রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা যখন (হযরত উসমান রা. -এর খেলাফতকালে)** সহীফা থেকে কুরআন লিপিবদ্ধ করছিলাম তখন সূরা আহ্‌যাবের একটি আয়াত (কুরআনে লিখিতাবস্থায়) অবিদ্যমান পেলাম, যা রাসূলুল্লাহ্‌ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে (অধিক পরিমাণ) তিলাওয়াত করতে শুনেছি। (অবশেষে) সেটি খুযায়মা আনসারী রা.-এর নিকট (লিপিবদ্ধ আকারে) পেয়েছি। (আয়াতটি হল) مِنْ الْمُؤْمِنِينَ رِجَالٌ صَدَقُوا مَا عَاهَدُوا اللَّهَ عَلَيْهِ ।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল তেমনি যেমনটি পূর্বের হাদীসে উল্লেখ করা হয়েছে। হাদীসটি কিতাবুল জিহাদের ৩৯৪ পৃষ্ঠায় ও এখানে কিতাবুত তাফসীরের ৭০৫ পৃষ্ঠায় এসেছে।

الصُّحُفَ **শব্দটি** صحيفة এর বহুবচন। যার অর্থ লিখিত কাগজ। কিতাবের খণ্ড। এটি অধিকাংশ ক্ষেত্রে কুরআন শরীফের উপর প্রযোজ্য হয়। এই হাদীসে الصُّحُفَ দ্বারা উদ্দেশ্য ঐ সমস্ত কাগজ যা হযরত আবু বকর রা. তার খেলাফতকালে হযরত উমর রা. এর পরামর্শে যায়দ ইবনে সাবিত রা. কে নির্দেশ দিয়ে বিভিন্ন অনুলিপি থেকে সংকলিত করেছিলেন। যার বিস্তারিত ব্যাখ্যা সূরা তাওবা অর্থাৎ, কিতাবুত্‌ তাফসীরের ২০২ নং হাদীসে এসেছে। এই কপি হযরত আবু বকর রা. এর পর হযরত উমর রা. এর কাছে ছিল। হযরত উমর রা. এর পর উম্মুল মুমিনীন হযরত হাফসা রা. এর কাছে ছিল। হযরত উসমান রা. তাঁর খেলাফত কালে হযরত হাফসা রা. থেকে সেই কপি চেয়ে নিয়ে পাঁচ/ ছয়টি অনুলিপি যায়দ ইবনে সাবিত রা. এর মাধ্যমে লিখিয়ে ফেললেন। উসমান রা. এর যুগের সেই অনুলিপির কথাই এই সূরায় উল্লেখ করা হয়েছে। এখান থেকে সেই প্রশ্নেরও সমাধান হয়ে যায় যে, আয়াতটি আবু খুযায়মা রা. এর কাছে পাওয়া গিয়েছিল নাকি খুযায়মা রা. ('আবু' ব্যতীত) এর কাছে পাওয়া গিয়েছিল।

**প্রশ্নের সমাধান :** হযরত আবু বকর রা. এর খেলাফতকালে সূরা তওবার আয়াত আবু খুযায়মার কাছে পাওয়া গিয়েছিল। হযরত উসমান রা. এর খেলাফতকালে সূরা আহযাবের এই আয়াত হযরত খুযায়মা রা. এর কাছে পাওয়া গিয়েছিল।

সুতরাং আর কোন প্রশ্ন বাকী থাকল না। কুরআন সংকলনের আরো বিস্তারিত ব্যাখ্যা কুরআনের মর্যাদা পর্বে আসবে ইনশা আল্লাহ।

**হযরত খুযায়মা রা. দু'সাক্ষীর মর্যাদা রাখেন**

হাফিজ আসকালানী র. ঘটনা বর্ণনা করেন যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এক গ্রাম্য লোকের কাছ থেকে একটি ঘোড়া ক্রয় করলেন। মূল্য আদায়ের জন্য তাকে আসতে বললেন পিছনে পিছনে। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দ্রুত চলে আসলেন। গ্রাম্য লোকটি বিলম্ব করে ফেলল। তাতে কিছুলোক তার কাছে এসে ঘোড়ার ব্যাপারে দর-দাম করতে লাগল। ফলে তার মূল্য বাড়িয়ে দিল। তখন গ্রাম্য লোকটি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বলতে লাগল যে, আমি আপনার কাছে ঘোড়া বিক্রি করেছি তার সাক্ষী নিয়ে আসুন। সুতরাং যে মুসলমানই আসত সকলে একথাই বলত যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সর্বদা সত্য কথা বলেন। এ সময় আনসারী সাহাবী হযরত খুযায়মা রা. আসলেন এবং সব কিছু শুনে বললেন, আমি সাক্ষ্য দিচ্ছি যে, নিশ্চয়ই তুমি ঘোড়া বিক্রি করেছ। এ ব্যাপারে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম খুযায়মা রা.-কে বললেন, তুমি কিভাবে সাক্ষ্য দিলে? (অথচ তুমি উপস্থিত ছিলে না) খুযায়মা রা. বললেন, আপনার সত্যবাদিতার কারণে (অর্থাৎ, একথার দৃঢ় বিশ্বাস রয়েছে যে, আপনি সত্যই বলেছেন।) এ পরিপ্রেক্ষিতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত খুযায়মা রা. এর সাক্ষ্যকে দু'জন মুসলমানের সাক্ষ্যের সমান সাব্যস্ত করলেন। এটা হযরত খুযায়মা রা. এর বিশেষ বৈশিষ্ট্য। (ফাতহুল বারী)

**بَاب قَوْلُهُ يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ إِنْ كُنْتُنَّ تُرِدْنَ الْحَيَاةَ الدُّنْيَا وَزِينَتَهَا فَتَعَالَيْنَ أُمَتِّعْكُنَّ وَأُسَرِّحْكُنَّ سَرَاحًا جَمِيلًا وَقَالَ مَعْمَرٌ التَّبَرُّجُ أَنْ تُخْرِجَ مَحَاسِنَهَا سُنَّةَ اللَّهِ اسْتَنَّهَا جَعَلَهَا** **বুখারী ৭০৫**

**২৪৯৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "হে নবী ! আপনি আপনার স্ত্রীদের বল : তোমরা যদি পার্থিব জীবন (এর স্বাচ্ছন্দ) ও তার ভূষণ কামনা কর তবে আস, আমি তোমাদের (পার্থিব) ভোগ-সামগ্রীর ব্যবস্থা করে দেই এবং সৌজন্যের সাথে (পার্থিব সামগ্রী সহ ভালভাবে) তোমাদের বিদায় দেই ।"-পারা : ২১, রুকূ ২০

অর্থাৎ হে নবী ! আপনি আপনার পত্নীদের কে বলে দিন, যদি তোমরা পার্থিব জীবন (এর আয়েশ) এবং তার চাকচিক্য কামনা কর, তাহলে এসো, তোমাদেরকে কিছু (পার্থিব) ধন-সম্পদ দিয়ে দেই (অথবা এর দ্বারা উদ্দেশ্য কাপড়ের ঐ জোড়া যা সহবাসকৃতা তালাকপ্রাপ্তা মহিলাকে তালাকের সময় দেওয়া মুস্তাহাব । অথবা এর দ্বারা ইদ্দতের খরচাদি অথবা উভয়টিই উদ্দেশ্য হবে) এবং (ধন-সম্পদ দিয়ে) তোমাদেরকে সুন্দরভাবে বিদায় করে দেই ।

التَّبَرُّجُ : আপন সৌন্দর্য প্রকাশ করা । اسْتَنَّهَا : যে নীতি আল্লাহ্ নির্ধারণ করেছেন ।

**ব্যাখ্যা :** কোন কপিতে قل يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ আছে । যেমনটি হাশিয়ায় রয়েছে ।

وَقَالَ مَعْمَرٌ التَّبَرُّجُ أَنْ تُخْرِجَ مَحَاسِنَهَا

ইঙ্গিত করা হয়েছে وَقَرْنَ فِي بُيُوتِكُنَّ وَلَا تَبَرَّجْنَ تَبَرُّجَ الْجَاهِلِيَّةِ الْأُولَى আয়াতের দিকে ।"এবং তোমরা আপন ঘরে অবস্থান করো । পূর্ববর্তী অন্ধকার যুগের প্রথা অনুযায়ী ঘোরাফেরা করো না ।"-পারা ২২, রুকূ ১

মা'মার (অর্থাৎ, মা'মার ইবনে মুসান্না আবু উবায়দা) বলেন, মহিলার স্বীয় সৌন্দর্য (পর) পুরুষের সামনে প্রকাশ করা ।

سُنَّةَ اللَّهِ اسْتَنَّهَا جَعَلَهَا : এখানে (৩৮) سُنَّةَ اللَّهِ فِي الَّذِينَ خَلَوْا مِنْ قَبْلُ আয়াতের দিকে ইঙ্গিত ।

"আল্লাহ তা'আলা তাদের (নবীদের) ক্ষেত্রে সে নিয়মই বহাল রেখেছেন যা ইতিপূর্বে ছিল ।" তিনি বলেন : আয়াতে سُنَّةَ اللَّهِ দ্বারা উদ্দেশ্য ঐ পন্থা ও নিয়ম যা আল্লাহ তা'আলা স্থির করে রেখেছেন ।

حَدَّثَنَا أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي أَبُو سَلَمَةَ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا زَوْجَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَخْبَرَتْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ جَاءَهَا حِينَ أَمَرَهُ اللَّهُ أَنْ يُخَيِّرَ أَزْوَاجَهُ فَبَدَأَ بِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ إِنِّي ذَاكِرٌ لَكِ أَمْرًا فَلَا عَلَيْكِ أَنْ لَا تَسْتَعْجِلِي حَتَّى تَسْتَأْمِرِي أَبَوَيْكِ وَقَدْ عَلِمَ أَنَّ أَبَوَيَّ لَمْ يَكُونَا يَأْمُرَانِي بِفِرَاقِهِ قَالَتْ ثُمَّ قَالَ إِنَّ اللَّهَ قَالَ يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ إِلَى تَمَامِ الْآيَتَيْنِ فَقُلْتُ لَهُ فَفِي أَيِّ هَذَا أَسْتَأْمِرُ أَبَوَيَّ فَإِنِّي أُرِيدُ اللَّهَ وَرَسُولَهُ وَالدَّارَ الْآخِرَةَ

৩০৮. আবুল ইয়ামান র....... নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণী আয়েশা রা. বলেন যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর কাছে এলেন, যখন আল্লাহ্ তা'আলা তাঁর সহধর্মিণীগণের (তাঁর সাথে থাকার অথবা তাঁর থেকে পৃথক হওয়ার) ইখতিয়ার দেয়ার ব্যাপারে নির্দেশ দিলেন, (খায়বারের যুদ্ধের পর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর স্ত্রীগণ তাদের ভরণ- পোষণের জন্য কিছু অর্থ বরাদ্দের অনুরোধ জানান । এতে তিনি অসন্তুষ্টি প্রকাশ করেন । এ ঘটনার দিকেই এর ইঙ্গিত ।)

তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সর্বপ্রথম আমাকে দিয়ে শুরু করলেন এবং বললেন, আমি তোমার কাছে একটি কথা উল্লেখ করছি । তাড়াহুড়ো না করে তোমার পিতা-মাতার সঙ্গে পরামর্শ করে উত্তর দেবে । তিনি এ

কথা ভালভাবেই জানতেন যে, আমার আব্বা-আম্মা তাঁর (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) থেকে আমাকে বিচ্ছিন্ন হওয়ার পরামর্শ কখনও দিবেন না। আয়েশা রা. বলেন, (আমাকে এ কথা বলার পর) তিনি (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বললেন, আল্লাহ্ বলেছেন, يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ إِلَى تَمَامِ الْآيَتَيْنِ "হে নবী! আপনি আপনার স্ত্রীদের বলুন, তোমরা যদি পার্থিব জীবন ও তার ভূষণ কামনা কর.......।" তখন আমি তাঁকে বললাম, তাতে আমার আব্বা-আম্মা থেকে পরামর্শ নেবার কী আছে? (অর্থাৎ, এতে পরামর্শের কি প্রয়োজন?) আমি তো আল্লাহ্, তাঁর রসূল এবং আখিরাতের জীবনই চাই।

ব্যাখ্যা : শিরোনামের মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী কিতাবুত তালাকের ৮৯১ পৃষ্ঠায় বর্ণনা করেছেন ও সামনের অধ্যায়েও আসবে এবং ইমাম মুসলিমও বর্ণনা করেছেন।

## بَاب قَوْلِهِ وَإِنْ كُنْتُنَّ تُرِدْنَ اللَّهَ وَرَسُولَهُ وَالدَّارَ الْآخِرَةَ فَإِنَّ اللَّهَ أَعَدَّ لِلْمُحْسِنَاتِ مِنْكُنَّ أَجْرًا عَظِيمًا وَقَالَ قَتَادَةُ وَاذْكُرْنَ مَا يُتْلَى فِي بُيُوتِكُنَّ مِنْ آيَاتِ اللَّهِ وَالْحِكْمَةِ الْقُرْآنِ وَالْحِكْمَةُ السُّنَّةُ

**২৫০০. অনুচ্ছেদ** : আল্লাহ্ তা'আলার বাণী : আর হে নবীপত্নীগণ! যদি তোমরা আল্লাহ্ তাঁর রাসূল ও আখিরাতের জীবন কামনা কর, তবে তোমাদের মধ্যে যারা সৎকর্মশীল আল্লাহ্ তাদের জন্য (পরকালে) মহাপ্রতিদান প্রস্তুত রেখেছেন।-পারা : ২২, রুকূ ১

কাতাদা র. বলেন : সামনের واذكرن ما يتلي في بيــوتكن الايــة আয়াত ( পারা : ২২, রুকূ ১) তোমরা আল্লাহর আয়াত ও হেকমতকে স্মরণ রাখ, যা তোমাদের ঘরে পাঠ করে শুনানো হয়-মানে কুরআন ও সুন্নত। অর্থাৎ, আল্লাহর আয়াত দ্বারা কুরআন শরীফ ও হেকমত দ্বারা নবীর সুন্নত উদ্দেশ্য।

বিশুদ্ধতম কপিতে এমনি আছে- مِنْ آيَاتِ اللَّــهِ وَالْحِكْمَــةِ দুটো হল কুরআন ও সুন্নাহ। বক্তব্য ও উদাহরণের মাঝে ধারাবাহিকতা বজায় রাখা হয়েছে।

وَقَالَ اللَّيْثُ حَدَّثَنِي يُونُسُ عَنِ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي أَبُو سَلَمَةَ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ عَائِشَةَ زَوْجَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ لَمَّا أُمِرَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِتَخْيِيرِ أَزْوَاجِهِ بَدَأَ بِي فَقَالَ إِنِّي ذَاكِرٌ لَكِ أَمْرًا فَلَا عَلَيْكِ أَنْ لَا تَعْجَلِي حَتَّى تَسْتَأْمِرِي أَبَوَيْكِ قَالَتْ وَقَدْ عَلِمَ أَنَّ أَبَوَيَّ لَمْ يَكُونَا يَأْمُرَانِي بِفِرَاقِهِ قَالَتْ ثُمَّ قَالَ إِنَّ اللَّهَ جَلَّ ثَنَاؤُهُ قَالَ يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ إِنْ كُنْتُنَّ تُرِدْنَ الْحَيَاةَ الدُّنْيَا وَزِينَتَهَا إِلَى أَجْرًا عَظِيمًا قَالَتْ فَقُلْتُ فَفِي أَيِّ هَذَا أَسْتَأْمِرُ أَبَوَيَّ فَإِنِّي أُرِيدُ اللَّهَ وَرَسُولَهُ وَالدَّارَ الْآخِرَةَ قَالَتْ ثُمَّ فَعَلَ أَزْوَاجُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِثْلَ مَا فَعَلْتُ تَابَعَهُ مُوسَى بْنُ أَعْيَنَ عَنْ مَعْمَرٍ عَنِ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي أَبُو سَلَمَةَ وَقَالَ عَبْدُ الرَّزَّاقِ وَأَبُو سُفْيَانَ الْمَعْمَرِيُّ عَنْ مَعْمَرٍ عَنِ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ عَنْ عَائِشَةَ

৩০৯. লাইস র....... নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণী আয়েশা রা. বলেন, যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে তাঁর সহধর্মীণীদের ব্যাপারে এখতিয়ার দেয়ার নির্দেশ দেয়া হল, তখন তিনি প্রথমে আমাকে বললেন, তোমাকে একটি বিষয় সম্পর্কে বলব। অর্থাৎ, তাড়াহুড়োর প্রয়োজন নেই, তুমি তোমার আব্বা - আম্মার সঙ্গে পরামর্শ করে নিতে পার)। আয়েশা রা. বলেন, তিনি অবশ্যই জানতেন, আমার আব্বা-আম্মা তাঁর থেকে বিচ্ছিন্ন হওয়ার কথা বলবেন না। আয়েশা রা. বলেন, এরপর তিনি বললেন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেছেন : يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ إِنْ كُنْتُنَّ تُرِدْنَ الْحَيَاةَ

الدُّنْيَا وَزِينَتَهَا إِلَى أَجْرًا عَظِيمًا "হে নবী ! আপনি আপনার স্ত্রীগণকে বলুন, তোমরা যদি পার্থিব জীবন ও তার ভূষণ কামনা কর ....... মহাপ্রতিদান পর্যন্ত।" আয়েশা রা. বলেন, এ ব্যাপারে আমার আব্বা-আম্মার সাথে পরামর্শের কী আছে? আমি তো আল্লাহ্, তাঁর রাসূল এবং আখিরাতের জীবন চাই। আয়েশা রা. বলেন : নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর অন্যান্য সহধর্মিণী আমার ন্যায় জবাব দিলেন। (অর্থাৎ, সবাই আমার মতই বললেন)

তাঁর মুতাবাবাআত করেছেন মূসা ইবনে আ'ইয়ান-মামার-যুহরী-আবু সালামা সূত্রে, আর আবদুর রাযযাক ও আবু সুফিয়ান মামারী-মামার-যুহরী-উরওয়া- হযরত আয়েশা রা, সূত্রে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। কেননা এটা উল্লেখিত হাদীসের ভিন্ন আরেকটি সনদ।

## بَاب وَتُخْفِي فِي نَفْسِكَ مَا اللَّهُ مُبْدِيهِ وَتَخْشَى النَّاسَ وَاللَّهُ أَحَقُّ أَنْ تَخْشَاهُ

**২৫০১. অনুচ্ছেদ : ৫১০** আল্লাহ্ তা'আলার বাণী : "(হে নবী!) আপনি আপনার মনে ঐ কথা (ও) গোপন করে রেখেছিলেন (অবশেষে) আল্লাহ তা'আলা তা প্রকাশ করছিলেন (এর দ্বারা উদ্দেশ্য যয়নব রা. এর সঙ্গে তোমার বিবাহ, যখন যায়দ তাকে তালাক দিয়েছিল। যাকে আল্লাহ তা'আলা زوجنا كها শব্দে কথায় এবং বাস্তবে বিবাহ দেওয়ার মাধ্যমে কার্যত প্রকাশ করে দিলেন।) তুমি লোকভয় করছিলে, অথচ আল্লাহকেই ভয় করা তোমার পক্ষে অধিকতর সঙ্গত।" পারা : ২২, রুকূ ২

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عَبْدِ الرَّحِيمِ حَدَّثَنَا مُعَلَّى بْنُ مَنْصُورٍ عَنْ حَمَّادِ بْنِ زَيْدٍ حَدَّثَنَا ثَابِتٌ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ هَذِهِ الْآيَةَ وَتُخْفِي فِي نَفْسِكَ مَا اللَّهُ مُبْدِيهِ نَزَلَتْ فِي شَأْنِ زَيْنَبَ بِنْتِ جَحْشٍ وَزَيْدِ بْنِ حَارِثَةَ

৩১০. মুহাম্মাদ ইব্‌নে আবদুর রহীম র........ "আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এ আয়াতটি, وَتُخْفِي فِي نَفْسِكَ مَا اللَّهُ مُبْدِيهِ "(তুমি তোমার অন্তরে যা গোপন রেখেছিলে, আল্লাহ তা প্রকাশ করে দিচ্ছেন।)" যয়নব বিনতে জাহ্‌শ এবং যায়দ ইব্‌নে হারিসা সম্পর্কে অবতীর্ণ হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল স্পষ্ট।

### হযরত যয়নব বিনতে জাহ্‌শ ও যায়দ ইবনে হারিসা

হযরত যয়নব বিন্‌তে জাহ্‌শ উমাইমা বিনতে আব্দুল মুত্তালিবের কন্যা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ফুফাতো বোন ও কুরাইশ বংশের উঁচু ঘরের মেয়ে ছিলেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যায়দ ইবনে হারিসার সাথে তাঁকে বিবাহ দিতে চাইলেন। যায়দ মূলত অভিজাত শ্রেণীর আরবদের অন্তর্ভুক্ত ছিলেন। কিন্তু ছোটকালে কোন অত্যাচারী তাকে ধরে দাস বানিয়ে মক্কার বাজারে বিক্রি করে দেয়। হযরত খাদীজা রা, তাকে ক্রয় করলেন ও কয়েকদিন পর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে দান করে দিলেন। যখন তিনি পরিণত বয়সে পৌঁছলেন তখন এক ব্যবসায়িক সফরে ঘটনাচক্রে নিজের মাতৃভূমির নিকট দিয়ে অতিক্রম করলেন। সেখানে তার বন্ধু- বান্ধবরা তাকে চিনে ফেলল (ঐ সময় হযরত যায়দ ইবনে হারিসার নিকটাত্মীয়গণ বিশেষত, তার পিতা, ভাই ও চাচা সীমাহীন চিন্তিত ও অস্থির ছিলেন) অবশেষে তার পিতা, চাচা ও ভাই রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে উপস্থিত হয়ে বলল যে, আপনি বিনিময় নিয়ে তাঁকে আমাদের হাতে দিয়ে দেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন বিনিময়ের প্রয়োজন নেই। যদি সে তোমাদের সাথে যেতে চায় তাহলে খুশী মনে তাঁকে নিয়ে যাও। তারা হযরত যায়দ রা. কে জিজ্ঞেস করলে তিনি বললেন, আমি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট থেকে যেতে চাই না। তিনি আমাকে সন্তানের চেয়ে বেশি ভালবাসেন ও পিতামাতার চেয়ে অধিক লক্ষ্য রাখেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি

ওয়াসাল্লাম তাঁকে মুক্ত করে দিলেন ও নিজের পালক পুত্র বানিয়ে নিলেন। সুতরাং লোকেরা ঐ যুগের প্রথা অনুযায়ী তাকে যায়দ ইবনে মুহাম্মদ বলে ডাকতে লাগল। যতক্ষণ না ادْعُوهُمْ لِآبَائِهِمْ هُوَ أَقْسَطُ عِنْدَ اللَّهِ অবতীর্ণ হয়। তখন যায়দ ইবনে মুহাম্মদ এর পরিবর্তে যায়দ ইবনে হারিসা হয়ে যায়।

যেহেতু কুরআনের নির্দেশ অনুযায়ী তার নাম থেকে সেই মহান সম্বন্ধের মর্যাদা ছিন্ন করে দেওয়া হয়েছিল, সম্ভবত তার ক্ষতি পূরণার্থে সকল সাহাবীর বৈঠকে শুধু তাঁকে বিশেষ মর্যাদায় ভূষিত করা হল যে, তাঁর নাম কুরআনে স্পষ্টভাবে উল্লেখ করা হল। যেমনটি সামনের আয়াতে এসেছে- فَلَمَّا قَضَى زَيْدٌ مِنْهَا وَطَرًا

যাই হোক হযরত যয়নবের বংশীয় মর্যাদা যেহেতু অনেক উঁচু ছিল এবং যায়দ ইবনে হারিসা বাহ্যত দাসত্বের দাগ মুছে স্বাধীন হয়েছিলেন, সেজন্য যায়দের সাথে বিবাহের ব্যাপারে তিনি ও তার ভাই রাজি ছিলেন না। কিন্তু আল্লাহ ও তাঁর রাসূলের ফায়সালা ছিল, এই ধরনের কাল্পনিক পার্থক্য ও বৈশিষ্ট্যাবলী যেন বিবাহের পথে প্রতিবন্ধক না হয়ে দাঁড়ায়, সে জন্য রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যয়নব ও তার ভাইকে চাপ দিলেন। যেন তারা বিবাহে সম্মত হয়ে যায়। তখন এ আয়াত অবতীর্ণ হয় : وَمَا كَانَ لِمُؤْمِنٍ وَلَا مُؤْمِنَةٍ إِذَا قَضَى اللَّهُ وَرَسُولُهُ أَمْرًا أَنْ يَكُونَ لَهُمُ الْخِيَرَةُ مِنْ أَمْرِهِمْ "তারা তাদের সন্তুষ্টিকে আল্লাহ ও রাসূলের সন্তুষ্টির উপর উৎসর্গ করল। যয়নবের বিবাহ যায়দ ইবনে হারিসার সাথে হয়ে গেল। কিন্তু বনিবনা হল না। যখন পরস্পরে ঝগড়া হত তখন যায়দ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে অভিযোগ করতেন এবং বলতেন, আমি তাকে পরিত্যাগ করতে ও তালাক দিতে চাই। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিষেধ করতেন যে, আমার খাতিরে ও আল্লাহর নির্দেশে নিজের ইচ্ছার বিরুদ্ধে সে তোমাকে গ্রহণ করেছে এখন তাকে ত্যাগ করলে সে ও তার প্রিয়জনেরা এটাকে ভিন্ন আরেকটি অপমান মনে করবে। অতএব, আল্লাহকে ভয় কর এবং ছোটখাট বিষয়ে ঝগড়া করো না। কিন্তু যখন বার বার ঝগড়া ও তার বিচার আসতে লাগল। তখন সম্ভবত তার মনে একথা আসল যে, যদি বেচারা যায়দ তাকে ছেড়ে দেয় তাহলে যয়নবকে আমার বিবাহ করা ছাড়া তার মনতুষ্টি অর্জন সম্ভব নয়। আবার মূর্খ ও মুনাফিকদের মন্দ বলার আশংকা করলেন যে, আপন ছেলের বউকে নিজ ঘরে রেখে দিবেন? আল্লাহ তা'আলা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে জানিয়ে দিলেন যে, আমি যয়নবকে আপনার বিবাহে দেয়ার পক্ষপাতী। সুতরাং যায়দ তালাক দিয়ে দিল। ইদ্দত অতিক্রান্ত হওয়ার পর আল্লাহ তা'আলা যয়নব রা. কে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বিবাহ বন্ধনে আবদ্ধ করে দিলেন।

উপরোক্ত আলোচনা থেকে বুঝা গেল, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মনে যে জিনিস গোপন রেখেছিলেন তা এই বিবাহেরই ভবিষ্যতবাণী ও কল্পনা ছিল। যা পরবর্তী আয়াতের زوجناكها শব্দ থেকে স্পষ্ট হয়।-ফাওয়ায়েদে উসমানী

আরো বিস্তারিত ব্যাখ্যার জন্য তাফসীরে মাযহারী ও মা'আরিফুল কুরআন দ্রষ্টব্য

## بَاب قَوْلِهِ تُرْجِئُ مَنْ تَشَاءُ مِنْهُنَّ وَتُؤْوِي إِلَيْكَ مَنْ تَشَاءُ وَمَنْ ابْتَغَيْتَ مِمَّنْ عَزَلْتَ فَلَا جُنَاحَ عَلَيْكَ قَالَ ابْنُ عَبَّاسٍ تُرْجِئُ تُؤَخِّرُ أَرْجِئْهُ أَخِّرْهُ

বুখারী ৭০৬

**২৫০২. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তাদের (সম্মানিত পত্নীদের) মধ্য থেকে যাকে চান দূরে রাখুন (অর্থাৎ, তাকে পালা দিবেন না) এবং যাকে চান, আপনার কাছে রাখুন এবং যাকে আপনি পৃথক করে দিয়েছিলেন, যদি তাদের মধ্য থেকেও কাউকে চান তাহলেও আপনার কোন অপরাধ হবে না।" পারা : ২২, রুকূ ৩,

ইব্‌নে আব্বাস রা. বলেন, تُرْجِئُ দূরে রাখতে পারেন। أَرْجِئْهُ তাকে দূরে সরিয়ে দিন, অবকাশ দিন। হযরত ইবনে আব্বাস রা. বলেন, تُرْجِئُ এর অর্থ পিছনে রাখা অবকাশ দেওয়া। এর থেকেই সুরায়ে আ'রাফের শব্দ أَرْجِئْهُ -এর অর্থ হবে, আপনি অবকাশ দিন।

**حَدَّثَنَا** زَكَرِيَّاءُ بْنُ يَحْيَى (فى نسخة قال) حَدَّثَنَا أَبُو أُسَامَةَ قَالَ هِشَامٌ حَدَّثَنَا عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ كُنْتُ أَغَارُ عَلَى اللَّاتِي وَهَبْنَ أَنْفُسَهُنَّ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَقُولُ أَتَهَبُ الْمَرْأَةُ نَفْسَهَا فَلَمَّا أَنْزَلَ اللَّهُ تَعَالَى تُرْجِئُ مَنْ تَشَاءُ مِنْهُنَّ وَتُؤْوِي إِلَيْكَ مَنْ تَشَاءُ وَمَنْ ابْتَغَيْتَ مِمَّنْ عَزَلْتَ فَلَا جُنَاحَ عَلَيْكَ قُلْتُ مَا أُرَى رَبَّكَ إِلَّا يُسَارِعُ فِي هَوَاكَ

৩১১. যাকারিয়া ইব্‌নে ইয়াহইয়া র.......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যেসব মহিলা নিজেকে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে হেবাস্বরূপ ন্যাস্ত করে দেন, তাদের আমি ঘৃণা করতাম। আমি (মনে মনে) বলতাম, মহিলারা কি নিজেকে অর্পণ করতে পারে? এরপর যখন আল্লাহ্ তা'আলা এ আয়াত নাযিল করেন : تُرْجِئُ مَنْ تَشَاءُ مِنْهُنَّ وَتُؤْوِي إِلَيْكَ مَنْ تَشَاءُ وَمَنْ ابْتَغَيْتَ مِمَّنْ عَزَلْتَ فَلَا جُنَاحَ عَلَيْكَ "আপনি তাদের মধ্য থেকে যাকে ইচ্ছা আপনার কাছ থেকে দূরে রাখতে পারেন এবং যাকে ইচ্ছা আপনার নিকট স্থান দিতে পারেন। আর আপনি যাকে দূরে রেখেছেন, তাকে কামনা করলে আপনার কোন অপরাধ নেই।"

তখন আমি বললাম, আমি দেখছি , আপনার রব আপনি যা ইচ্ছা করেন, তা-ই দ্রুত পূরণ করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল স্পষ্ট।

হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, যে সমস্ত মহিলা নিজেদেরকে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জন্য হেবা (দান) করে দিয়েছিল তাদের মধ্য থেকে কাউকেই তিনি নিজের সঙ্গে রাখেন নি। যদিও আল্লাহ তা'আলা তাঁর জন্য এটা বৈধ করে দিয়েছিলেন। প্রকৃতপক্ষে এটা তার ইচ্ছার উপর সীমাবদ্ধ ছিল।

রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে এই বিশেষ অনুমতি দেওয়া হয়েছিল যে, যদি কোন মুমিনা নারী নিজে মহর ছাড়াই আপনার সাথে বিবাহ বন্ধনে আবদ্ধ হতে চায়, তাহলে শুধু আপনার জন্যই এর অনুমতি আছে। অন্য কোন মুসলমানের জন্য তার অনুমতি নেই। এই ঘটনা তার সাথেই সম্পৃক্ত।

**حَدَّثَنَا** حِبَّانُ بْنُ مُوسَى (فى نسخة قال) أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ (فى نسخة قال) أَخْبَرَنَا عَاصِمٌ الْأَحْوَلُ عَنْ مُعَاذَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَسْتَأْذِنُ فِي يَوْمِ الْمَرْأَةِ مِنَّا بَعْدَ أَنْ أُنْزِلَتْ هَذِهِ الْآيَةُ تُرْجِئُ مَنْ تَشَاءُ مِنْهُنَّ وَتُؤْوِي إِلَيْكَ مَنْ تَشَاءُ وَمَنْ ابْتَغَيْتَ مِمَّنْ عَزَلْتَ فَلَا جُنَاحَ عَلَيْكَ فَقُلْتُ لَهَا مَا كُنْتِ تَقُولِينَ قَالَتْ كُنْتُ أَقُولُ لَهُ إِنْ كَانَ ذَاكَ إِلَيَّ فَإِنِّي لَا أُرِيدُ يَا رَسُولَ اللَّهِ أَنْ أُوثِرَ عَلَيْكَ أَحَدًا تَابَعَهُ عَبَّادُ بْنُ عَبَّادٍ سَمِعَ عَاصِمًا

৩১২. হিব্বান ইব্‌নে মূসা র. মু'আয সূত্রে ......... আয়েশা রা. সূত্রে বর্ণিত যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্ত্রীদের সঙ্গে অবস্থানের পালার ব্যাপারে (পবিত্র সহধর্মিনীগণের মধ্য হতে কারো পালায় অন্যজনের নিকট যেতে চাইলে) আমাদের থেকে অনুমতি চাইতেন এ আয়াত নাযিল হওয়ার পরও, تُرْجِئُ مَنْ تَشَاءُ مِنْهُنَّ وَتُؤْوِي إِلَيْكَ مَنْ تَشَاءُ وَمَنْ ابْتَغَيْتَ مِمَّنْ عَزَلْتَ فَلَا جُنَاحَ عَلَيْكَ "আপনি তাদের মধ্য থেকে যাকে ইচ্ছা আপনার কাছ থেকে দূরে রাখতে পারেন এবং যাকে ইচ্ছা আপনার নিকট স্থান দিতে পারেন। আর আপনি যাকে দূরে রেখেছেন, তাকে কামনা করলে আপনার কোন অপরাধ নেই।"

এ আয়াতটি অবতীর্ণ হওয়ার পর মু'আয বলেন, আমি আয়েশা রা. -কে জিজ্ঞেস করলাম, আপনি এর উত্তরে কি বলতেন? তিনি বললেন, আমি তাঁকে বলতাম, এ বিষয়ের অধিকার যদি আমার থেকে থাকে তাহলে ইয়া রাসূলাল্লাহ! আমি আপনার ব্যাপারে কাউকে অগ্রাধিকার দিতে চাইনে। আব্বাদ ইবনে আব্বাদ 'আসিম থেকে অনুরূপ শুনেছেন। (অর্থাৎ, এ হাদীসে মুতাবা'আত করেছেন আববাদ ইবনে আব্বাদ। তিনি শুনেছেন আসিম থেকে।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল স্পষ্ট।

হাদীটি ইমাম মুসলিম তালাকে, আবু দাউদ নিকাহে এবং আরো অনেকে বর্ণনা করেছেন।

حِبَّانُ হা এর নিচে যের ও বা এর উপর তাশদীদ। মূসা র ছেলে।

مُعَاذَةَ মীম এর উপর পেশ ও পরে আইন।

عَبَّادُ بْنُ عَبَّادٍ উভয় শব্দে বা এর উপরে তাশদীদ দিয়ে।

بَاب قَوْلُهُ لَا تَدْخُلُوا بُيُوتَ النَّبِيِّ إِلَّا أَنْ يُؤْذَنَ لَكُمْ إِلَى طَعَامٍ غَيْرَ نَاظِرِينَ إِنَاهُ وَلَكِنْ إِذَا دُعِيتُمْ فَادْخُلُوا فَإِذَا طَعِمْتُمْ فَانْتَشِرُوا وَلَا مُسْتَأْنِسِينَ لِحَدِيثٍ إِنَّ ذَلِكُمْ كَانَ يُؤْذِي النَّبِيَّ فَيَسْتَحْيِي مِنْكُمْ وَاللَّهُ لَا يَسْتَحْيِي مِنْ الْحَقِّ وَإِذَا سَأَلْتُمُوهُنَّ مَتَاعًا فَاسْأَلُوهُنَّ مِنْ وَرَاءِ حِجَابٍ ذَلِكُمْ أَطْهَرُ لِقُلُوبِكُمْ وَقُلُوبِهِنَّ وَمَا كَانَ لَكُمْ أَنْ تُؤْذُوا رَسُولَ اللَّهِ وَلَا أَنْ تَنْكِحُوا أَزْوَاجَهُ مِنْ بَعْدِهِ أَبَدًا إِنَّ ذَلِكُمْ كَانَ عِنْدَ اللَّهِ عَظِيمًا

**২৫০৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : হে ঈমানদারগণ! নবীর ঘরে তোমরা (ডাকা ব্যতীত) যাবে না। কিন্তু যখন তোমাদেরকে খানার জন্য (আসার) অনুমতি দেওয়া হয়। এমনভাবে যে তোমাদেরকে খানার জন্য অপেক্ষা করতে হবে না। (অর্থাৎ, দাওয়াত ছাড়া যাবে না। আর যদি দাওয়াত দেওয়া হয়, তাহলেও সবার আগে গিয়ে বসে থাকবে না) কিন্তু যখন তোমাদেরকে ডাকা হয় (যে আসো, খানা প্রস্তুত) তখন তোমরা যাবে। অতঃপর যখন খানা খাওয়া হয়ে যাবে, তখন উঠে চলে যাবে। মন লাগিয়ে কোন আলোচনায় বসে যাবে না। (কেননা) এর দ্বারা নবীর কষ্ট হয়। কিন্তু তিনি তোমাদের প্রতি লক্ষ রাখেন (এবং মুখে বলেন না যে, তোমরা উঠে চলে যাও) এবং আল্লাহ তা'আলা সঠিক কথা বলতে কারো প্রতি ভ্রুক্ষেপ করেন না (এজন্য সব কিছু পরিষ্কার বলেছেন) এবং (এখন থেকে এই নির্দেশ দিচ্ছেন যে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পত্নীগণ তোমাদের থেকে পর্দা করবেন সুতরাং) এখন থেকে তোমরা তাদের থেকে কোন জিনিস চাইলে পর্দার বাইরে (দাঁড়িয়ে সেখান) থেকে চাবে (অর্থাৎ, বিনা প্রয়োজনে পর্দার কাছে যাওয়া ও কথাবার্তা বলাও উচিৎ নয়, কিন্তু প্রয়োজনবশত কথাবার্তা বলতে কোন অসুবিধা নেই, তবে দর্শন অনুচিৎ) এটা (সর্বদার জন্য) তোমাদের অন্তর ও তাদের অন্তরের পবিত্রতার জন্য সর্বোত্তম পন্থা। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে কষ্ট দেয়া তোমাদের জন্য বৈধ নয়। এটাও বৈধ নয় যে, তাঁরপরে তার পত্নীগণের মধ্য থেকে কখনও কাউকে বিবাহ করবে। এটা আল্লাহর নিকট মারাত্মক (পাপের) বিষয়।"- পারা ২২, রুকূ ৪

"এই (অস্বীকারকারী) লোকজন তোমাকে কিয়ামত সম্পর্কে (অস্বীকারবশত) জিজ্ঞেস করে (তা কখন হবে) তুমি বলে দাও, তার (নির্ধারিত সময়ের) সংবাদ কেবল আল্লাহ তা'আলার নিকটই রয়েছে। তোমার কি জানা আছে? (তা কখন হবে) এটা আশ্চর্যের বিষয় নয় যে, কিয়ামত এখনই সংঘটিত হবে। (কেননা যখন কোন সময় নির্ধারিত নেই, তখন স্বল্প সময়ের ব্যবধানে তা সংঘটিত হওয়ার সম্ভাবনা উড়িয়ে দেয়া যায় না। যার দাবী ছিল এই যে, লোকজন তার পরিণামের ব্যাপারে শংকিত ও তার প্রস্তুতিতে রত থেকে এ সম্পর্কে অস্বীকারবশত প্রশ্নাদি ও ঠাট্টা-বিদ্রুপ করা থেকে বিরত থাকবে।"- পারা ২২, রুকূ ৫

তিনি বলেন, (যুক্তির দাবী হল تكون قريبة হওয়া, তার উত্তর দিতে গিয়ে বলেন) , যখন এই শব্দটি স্ত্রীলিঙ্গের সিফত (গুণ) হিসেবে আসে তখন قريبة (তা সহ) হয়। কিন্তু যখন জরফ বা বদল হয়, সিফাত উদ্দেশ্য হয় না, তখন স্ত্রীলিঙ্গের তা ফেলে দিয়ে قريبا বলা হয়। এই অবস্থায় অর্থাৎ, যখন সিফাত হয় না, তখন একবচন, দ্বিবচন , বহুবচন, পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ সমান। অর্থাৎ, তা ব্যতীত স্ত্রীলিঙ্গ ব্যবহৃত হয়।

আল্লামা আইনী র. ও অন্যরা বলেন, এই অংশটুকু যা উহ্য প্রশ্নের নিরসনে আনা হয়েছে; অধিকাংশ কপিতে তা নেই। কোন কোন বর্ণনায়, অধিক বিশুদ্ধ ও সঠিক কথাটিকেও বাদ দেওয়া হয়েছে। আরবী বিশেষজ্ঞগন থেকে বর্ণিত যে, فعيل এর ছীগা যখন مفعول এর অর্থে ব্যবহৃত হয় তখন তার মধ্যে পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ সবই সঠিকরূপে ব্যবহৃত হয়। যেমন কুরআন শরীফে আছে- (٥٦) إِنَّ رَحْمَةَ اللهِ قَرِيبٌ مِنَ الْمُحْسِنِينَ শব্দের মউসূফ উহ্য রয়েছে। অর্থাৎ شيئا قريبا যেমনটি যমখশরী বলেছেন। কেউ কেউ বলেন, উহ্য ইবারত হবে এমন لَعَلَّ وقت السَّاعَةَ تَكُونُ قَرِيبًا। সুতরাং تَكُونُ এর স্ত্রীলিঙ্গ হওয়ার ক্ষেত্রে মুযাফ ইলাইহির স্ত্রীলিঙ্গ হওয়া এবং قَرِيبًا এর পুংলিঙ্গ হওয়ার ক্ষেত্রে মুযাফের পুংলিঙ্গ হওয়ার প্রতি লক্ষ রাখা হয়েছে।

يُقَالُ إِنَاهُ إِدْرَاكُهُ أَنَى يَأْنِي أَنَاةً فَهُوَ آنٍ لَعَلَّ السَّاعَةَ تَكُونُ قَرِيبًا إِذَا وَصَفْتَ صِفَةَ الْمُؤَنَّثِ قُلْتَ قَرِيبَةً وَإِذَا جَعَلْتَهُ ظَرْفًا وَبَدَلًا وَلَمْ تُرِدْ الصِّفَةَ نَزَعْتَ الْهَاءَ مِنْ الْمُؤَنَّثِ وَكَذَلِكَ لَفْظُهَا فِي الْوَاحِدِ وَالِاثْنَيْنِ وَالْجَمِيعِ لِلذَّكَرِ وَالْأُنْثَى

غير ناظرين انـــاه আয়াতের দিকে। যার অর্থ তা পরিপক্ক হওয়া, প্রস্তুত হওয়া। يُقَالُ إِنَاهُ : বলা হয় إِنَاهُ খাদ্য পরিপাক হওয়া। এটা أَنَى يَأْنِي أَنَاةً فَهُوَ آنٍ থেকে গঠিত। ইঙ্গিত হল এটা انا ياني اناة رمـــي يرمـــي رميـــا এর ওজনে আসে। বলেছেন আবু উবায়দা র.।

لَعَلَّ السَّاعَةَ تَكُونُ قَرِيبًا : সম্ভবত কিয়ামত অতি নিকটবর্তী। ইংগিত হল يَسْأَلُكَ النَّاسُ عَنِ السَّاعَةِ قُلْ إِنَّمَا عِلْمُهَا عِنْدَ اللَّهِ وَمَا يُدْرِيكَ لَعَلَّ السَّاعَةَ تَكُونُ قَرِيبًـــا (٦٣) আয়াতের দিকে। যদি তুমি مُؤَنَّـــث হিসেবে ব্যবহার কর, তবে قَرِيبَـــةً বলবে। আর যদি صِفَةَ না ধর ظَرْف বা بَدَل হিসাবে ব্যবহার কর তবে 'তা' যোগ করবে না। তদ্রূপ এ শব্দটি একবচন, দ্বি-বচন, বহুবচন এবং পু : ও স্ত্রীলিংগ সব ক্ষেত্রেই قَرِيبًا একবচনরূপে ব্যবহৃত হবে।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ (فى نسخة عن) حَدَّثَنَا يَحْيَى عَنْ حُمَيْدٍ عَنْ أَنَسٍ قَالَ قَالَ عُمَرُ رَضِيَ اللَّهُ عَنْهُ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ يَـدْخُلُ عَلَيْكَ الْبَرُّ وَالْفَاجِرُ فَلَوْ أَمَرْتَ أُمَّهَاتِ الْمُؤْمِنِينَ بِالْحِجَابِ فَأَنْزَلَ اللَّهُ آيَةَ الْحِجَابِ

৩১৩. মুসাদ্দাদ র........ উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি বললাম, ইয়া রাসূলাল্লাহ! আপনার কাছে ভাল ও মন্দ (সবধরনের) লোক আসে। আপনি যদি উম্মুল মু'মিনীনদের (পবিত্র স্ত্রীগনের) ব্যাপারে পর্দার আদেশ দিতেন (তবে ভাল হত) তারপর আল্লাহ্ তা'আলা পর্দার আয়াত নাযিল করেন।

ব্যাখ্যা : শিরোনামের মিল স্পষ্ট।

হাদীসটি হযরত উমর রা. এর অনুকূলে বর্ণিত হাদীসের অংশ বিশেষ। ১০ নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য। বিস্তারিত বিবরণের জন্য কাসতাল্লানী দেখুন ৭২ পৃ. থেকে ৭৭ পৃ.।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ الرَّقَاشِيُّ (فى نسخة قال) حَدَّثَنَا مُعْتَمِرُ بْنُ سُلَيْمَانَ قَالَ سَمِعْتُ أَبِي يَقُولُ حَدَّثَنَا أَبُو مِجْلَزٍ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمَّا تَزَوَّجَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ زَيْنَبَ بِنْتَ جَحْشٍ دَعَا الْقَوْمَ فَطَعِمُـوا ثُـمَّ جَلَسُوا يَتَحَدَّثُونَ وَإِذَا هُوَ كَأَنَّهُ يَتَهَيَّأُ لِلْقِيَامِ فَلَمْ يَقُومُوا فَلَمَّا رَأَى ذَلِكَ قَامَ فَلَمَّا قَامَ قَامَ مَنْ قَامَ وَقَعَدَ ثَلَاثَةُ نَفَرٍ فَجَاءَ النَّبِـيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِيَدْخُلَ فَإِذَا الْقَوْمُ جُلُوسٌ ثُمَّ إِنَّهُمْ قَامُوا فَانْطَلَقْتُ فَجِئْتُ فَأَخْبَرْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّهُمْ قَدْ انْطَلَقُوا فَجَاءَ حَتَّى دَخَلَ فَذَهَبْتُ أَدْخُلُ فَأَلْقَى الْحِجَابَ بَيْنِي وَبَيْنَهُ فَأَنْزَلَ اللَّهُ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَدْخُلُوا بُيُوتَ النَّبِيِّ الْآيَةَ

৩১৪. মুহাম্মাদ ইব্নে আবদুল্লাহ্ রুকাশী র......... আনাস ইব্নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যয়নাব বিন্তে জাহশকে যখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বিয়ে করেন, তখন তিনি লোকদের দাওয়াত দিলেন। লোকেরা আহারের পর (ঘরে) বসে (দীর্ঘসময় ধরে) কথাবার্তা বলতে লাগল। তিনি উঠে যেতে উদ্যত হচ্ছিলেন, (যাতে লোকজন বুঝতে পারে এবং নিজে নিজে উঠে যায়।) কিন্তু লোকজন উঠছিল না। এ অবস্থা দেখে তিনি উঠে দাঁড়ালেন। তিনি উঠে যাওয়ার পর যারা উঠার তারা উঠে গেল। কিন্তু তিন ব্যক্তি বসে রইল। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ঘরে প্রবেশের জন্য ফিরে এসে দেখেন, তারা তখনও বসে রয়েছে (তাই রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম চলে গেলেন)। এরপর তারাও উঠে গেল। (আনাস রা.বলেন,) আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে তাদের চলে যাওয়ার সংবাদ দিলাম। তারপর তিনি এসে ঘরে প্রবেশ করলেন। এরপরও আমি প্রবেশ করতে চাইলে তিনি আমার ও তাঁর মাঝে পর্দা ঝুলিয়ে দিলেন। তখন আল্লাহ্ তা'আলা নাযিল করেন : يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَدْخُلُوا بُيُوتَ النَّبِيِّ الْآيَـةَ "হে মু'মিনগণ! তোমরা নবীর গৃহে প্রবেশ করো না..............।"

ব্যাখ্যা : শিরোনামের মিল স্পষ্ট।

হাদিসটি ইমাম বুখারী ৯২২ পৃষ্ঠায় ও এখানে কিতাবুত তাফসীরের ৭০৬ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**حَدَّثَنَا** سُلَيْمَانُ بْنُ حَرْبٍ(فى نسخة قال) حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ أَبِي قِلَابَةَ قَالَ أَنَسُ بْنُ مَالِكٍ أَنَا أَعْلَمُ النَّاسِ بِهَذِهِ الْآيَةِ آيَةِ الْحِجَابِ لَمَّا أُهْدِيَتْ زَيْنَبُ بِنْتُ جَحْشٍ رَضِيَ اللَّهُ عَنْهَا إِلَى (فى نسخة النبى) رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَتْ مَعَهُ فِي الْبَيْتِ صَنَعَ طَعَامًا وَدَعَا الْقَوْمَ فَقَعَدُوا يَتَحَدَّثُونَ فَجَعَلَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَخْرُجُ ثُمَّ يَرْجِعُ وَهُمْ قُعُودٌ يَتَحَدَّثُونَ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَدْخُلُوا بُيُوتَ النَّبِيِّ إِلَّا أَنْ يُؤْذَنَ لَكُمْ إِلَى طَعَامٍ غَيْرَ نَاظِرِينَ إِنَاهُ إِلَى قَوْلِهِ مِنْ وَرَاءِ حِجَابٍ فَضُرِبَ الْحِجَابُ وَقَامَ الْقَوْمُ

৩১৫. সুলায়মান ইব্‌নে হারব র.......... আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি পর্দার আয়াত (এর প্রেক্ষাপট) সম্পর্কে লোকদের চেয়ে বেশি জানি। যখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট যয়নবকে বাসর যাপনের জন্য পাঠানো হয় এবং তিনি তাঁর ঘরে তাঁর সঙ্গে অবস্থান করেন, তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম খাবার তৈরি করে লোকদের দাওয়াত দিলেন। তারা (খাওয়ার পর) বসে কথাবার্তা বলতে লাগল। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বাইরে গিয়ে আবার ঘরে ফিরে এলেন, (যেন লোকজন উঠে যায়) তখনও তারা বসে আলাপ-আলোচনা করছিল। তখন আল্লাহ্ তা'আলা (আদব শিক্ষাদানের জন্য) নাযিল করেন يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَدْخُلُوا بُيُوتَ النَّبِيِّ إِلَّا أَنْ يُؤْذَنَ لَكُمْ إِلَى طَعَامٍ غَيْرَ نَاظِرِينَ إِنَاهُ إِلَى قَوْلِهِ مِنْ وَرَاءِ حِجَابٍ "হে মু'মিনগণ! তোমাদের অনুমতি দেয়া না হলে তোমরা আহার্য প্রস্তুতির জন্য অপেক্ষা না করে আহারের জন্য নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর গৃহে প্রবেশ করবে না। .......... পর্দার আড়াল থেকে পর্যন্ত।"

এরপর পর্দার বিধান কার্যকর হল এবং লোকেরা চলে গেল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। কেননা এটা আনাস রা. এর উল্লেখিত হাদীসের ভিন্ন আরেকটি সনদ।

لَمَّا أُهْدِيَتْ زَيْنَبُ بِنْتُ جَحْشٍ رَضِيَ اللَّهُ عَنْهَا : কোন কোন কপিতে ছুলাছী মুজাররাদ থেকে ব্যবহৃত। যেমনটি টীকায় রয়েছে। উভয় শব্দের অর্থ এক। অর্থাৎ, নববধূকে স্বামীর নিকট (বাসর ঘরে) পাঠানো।

**حَدَّثَنَا** أَبُو مَعْمَرٍ حَدَّثَنَا عَبْدُ الْوَارِثِ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ صُهَيْبٍ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ بُنِيَ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِزَيْنَبَ بِنْتِ جَحْشٍ بِخُبْزٍ وَلَحْمٍ فَأُرْسِلْتُ عَلَى الطَّعَامِ دَاعِيًا فَيَجِيءُ قَوْمٌ فَيَأْكُلُونَ وَيَخْرُجُونَ ثُمَّ يَجِيءُ قَوْمٌ فَيَأْكُلُونَ وَيَخْرُجُونَ فَدَعَوْتُ حَتَّى مَا أَجِدُ أَحَدًا أَدْعُو فَقُلْتُ يَا نَبِيَّ اللَّهِ مَا أَجِدُ أَحَدًا أَدْعُوهُ قَالَ ارْفَعُوا طَعَامَكُمْ وَبَقِيَ ثَلَاثَةُ رَهْطٍ يَتَحَدَّثُونَ فِي الْبَيْتِ فَخَرَجَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَانْطَلَقَ إِلَى حُجْرَةِ عَائِشَةَ فَقَالَ السَّلَامُ عَلَيْكُمْ أَهْلَ الْبَيْتِ وَرَحْمَةُ اللَّهِ فَقَالَتْ وَعَلَيْكَ السَّلَامُ وَرَحْمَةُ اللَّهِ كَيْفَ وَجَدْتَ أَهْلَكَ بَارَكَ اللَّهُ لَكَ فَتَقَرَّى حُجَرَ نِسَائِهِ كُلِّهِنَّ يَقُولُ لَهُنَّ كَمَا يَقُولُ لِعَائِشَةَ وَيَقُلْنَ لَهُ كَمَا قَالَتْ عَائِشَةُ ثُمَّ رَجَعَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَإِذَا ثَلَاثَةٌ مِنْ رَهْطٍ فِي الْبَيْتِ يَتَحَدَّثُونَ وَكَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ شَدِيدَ الْحَيَاءِ فَخَرَجَ مُنْطَلِقًا نَحْوَ حُجْرَةِ عَائِشَةَ فَمَا أَدْرِي آخْبَرْتُهُ أَوْ أُخْبِرَ أَنَّ الْقَوْمَ خَرَجُوا فَرَجَعَ حَتَّى إِذَا وَضَعَ رِجْلَهُ فِي أُسْكُفَّةِ الْبَابِ دَاخِلَةً وَأُخْرَى خَارِجَةً أَرْخَى السِّتْرَ بَيْنِي وَبَيْنَهُ وَأُنْزِلَتْ آيَةُ الْحِجَابِ

৩১৬. আবু মা'মার র......... আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, জয়নাব বিনতে জাহশের বাসর যাপন উপলক্ষে (ওলীমা বা বৌভাত হিসাবে) নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিছু রুটি-গোশতের ব্যবস্থা করলেন। তারপর খানা খাওয় নোর জন্য আমাকে লোকদের ডেকে আনতে পাঠালেন। একদল লোক এসে খেয়ে বের হয়ে গেল। তারপর আর একদল এসে খেয়ে বের হয়ে গেল। এরপর আবার আমি ডাকতে গেলাম; কিন্তু কাউকে আর পেলাম না। আমি বললাম, ইয়া রাসূলাল্লাহ! আর কাউকে ডেকে পাচ্ছি না। তিনি বললেন, খানা উঠিয়ে নাও। তখন তিন ব্যক্তি ঘরে রয়ে গেল, তারা কথাবার্তা বলছিল। তখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (লোকজন এখনো বসে আছে দেখে) বের হয়ে

আয়েশা রা. -এর হুজরার দিকে গেলেন এবং বললেন, আসসালামু আলাইকুম ইয়া আহলাল বাইত ওয়া রহমাতুল্লাহ্ ! আয়েশা রা. বললেন, ওয়া আলাইকাস সালাম ওয়া রহমাতুল্লাহ্। আল্লাহ্ আপনাকে বরকত দিন, আপনার স্ত্রীকে কেমন পেলেন? এভাবে তিনি পর্যায়ক্রমে সব স্ত্রীর হুজরায় গেলেন এবং আয়েশাকে যেমন বলেছিলেন তাদেরও অনুরূপ বললেন। আর তারা তাঁকে সে জবাবই দিয়েছিলেন, যেমন আয়েশা রা. দিয়েছিলেন। তারপর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ফিরে এসে সে তিন ব্যক্তিকেই ঘরে আলাপরত দেখতে পেলেন। নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম খুব লাজুক ছিলেন। (তাই তাদের দেখে লজ্জা পেয়ে) আবার আয়েশা রা. -এর হুজরার দিকে গেলেন। তখন, আমি স্মরণ করতে পারছি না, অন্য কেউ না আমি তাকে লোকদের বের হয়ে যাওয়ার খবর দিলাম। তিনি ফিরে এসে দরজার চৌকাঠের ভিতরে এক পা রেখে আমার ও তাঁর মধ্যে পর্দা ঝুলিয়ে দিলেন এবং আল্লাহ্ তা'আলা পর্দার আয়াত নাযিল করেন।

**ব্যাখ্যা :** এটি পূর্বোল্লেখিত হাদীসের ভিন্ন আরেকটি সনদ।

**بُنِيَ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ :** بناء থেকে মাজহুলের সীগা। স্ত্রীর সাথে সহবাস করাকে بنـــاء বলা হয়। এর প্রকৃত অর্থ হল মানুষ যখন কোন মহিলাকে বিবাহ করে তখন তার জন্য একটি তাঁবু নির্মাণ করে। যেন তার সাথে সে তাঁবুতে সহবাস করতে পারে। একারণে বলা হয় بني الرجل علي اهله (লোকটি তার পরিবারের জন্য তাঁবু নির্মাণ করেছে)।-উমদা

**أُسْكُفَّةِ الْبَابِ :** হামযায় পেশ, সীন সাকিন, ক্বাফে পেশ ও ফা'তে তাশদীদ। দরজার চৌকাঠ, যেটি মাড়িয়ে যাওয়া হয়।

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ مَنْصُورٍ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ بْنُ بَكْرٍ السَّهْمِيُّ حَدَّثَنَا حُمَيْدٌ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ أَوْلَمَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ بَنَى بِزَيْنَبَ بِنْتِ جَحْشٍ فَأَشْبَعَ النَّاسَ خُبْزًا وَلَحْمًا ثُمَّ خَرَجَ إِلَى حُجَرِ أُمَّهَاتِ الْمُؤْمِنِينَ كَمَا كَانَ يَصْنَعُ صَبِيحَةَ بِنَائِهِ فَيُسَلِّمُ عَلَيْهِنَّ وَيُسَلِّمْنَ عَلَيْهِ وَيَدْعُو لَهُنَّ وَيَدْعُونَ لَهُ فَلَمَّا رَجَعَ إِلَى بَيْتِهِ رَأَى رَجُلَيْنِ جَرَى بِهِمَا الْحَدِيثُ فَلَمَّا رَآهُمَا رَجَعَ عَنْ بَيْتِهِ فَلَمَّا رَأَى الرَّجُلَانِ نَبِيَّ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَجَعَ عَنْ بَيْتِهِ وَثَبَا مُسْرِعَيْنِ فَمَا أَدْرِي أَنَا أَخْبَرْتُهُ بِخُرُوجِهِمَا أَمْ أُخْبِرَ فَرَجَعَ حَتَّى دَخَلَ الْبَيْتَ وَأَرْخَى السِّتْرَ بَيْنِي وَبَيْنَهُ وَأُنْزِلَتْ آيَةُ الْحِجَابِ وَقَالَ ابْنُ أَبِي مَرْيَمَ أَخْبَرَنَا يَحْيَى حَدَّثَنِي حُمَيْدٌ سَمِعَ أَنَسًا عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৩১৭. ইসহাক ইব্নে মানসূর র........ আনাস রা. সূত্রে বর্ণিত যে, জয়নাব বিনতে জাহশের সাথে বাসর উদযাপনের সময় রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওলীমা করলেন। লোকদের তিনি গোশ্ত-রুটি তৃপ্তি সহকারে খাওয়ালেন। তারপর তিনি উম্মুল মু'মিনীনদের কক্ষে যাওয়ার জন্য বের হলেন। বাসর রাত্রির ভোরে তাঁর অভ্যাস ছিল , তিনি তাঁদের কে সালাম করতেন, তাদের জন্য দোয়া করতেন এবং তাঁরাও তাঁকে সালাম করতেন, তাঁর জন্য দোয়া করতেন। তারপর ঘরে ফিরে এসে দু'ব্যক্তিকে আলাপরত দেখতে পেলেন। তাদের দেখে তিনি ঘর থেকে ফিরে গেলেন। সে দু'জন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে ঘর থেকে ফিরে যেতে দেখে দ্রুত বের হয়ে গেল। এরপরে আমার স্মরণ নেই যে, আমি তাঁকে তাদের বের হয়ে যাওয়ার সংবাদ দিলাম, না অন্য কেউ দিল। তখন তিনি ফিরে এসে ঘরে প্রবেশ করলেন এবং আমার ও তাঁর মধ্যে পর্দা লটকিয়ে দিলেন এবং পর্দার আয়াত অবতীর্ণ হয়।

**ব্যাখ্যা :** এটিও পূর্বে বর্ণিত আনাস রা. এর হাদীসের ভিন্ন আরেকটি সনদ।

**حَدَّثَنِي** زَكَرِيَّاءُ بْنُ يَحْيَى حَدَّثَنَا أَبُو أُسَامَةَ عَنْ هِشَامٍ عَنْ أَبِيهِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ خَرَجَتْ سَوْدَةُ بَعْدَمَا ضُرِبَ الْحِجَابُ لِحَاجَتِهَا وَكَانَتْ امْرَأَةً جَسِيمَةً لَا تَخْفَى عَلَى مَنْ يَعْرِفُهَا فَرَآهَا عُمَرُ بْنُ الْخَطَّابِ فَقَالَ يَا سَوْدَةُ أَمَا وَاللَّهِ مَا تَخْفَيْنَ عَلَيْنَا فَانْظُرِي كَيْفَ تَخْرُجِينَ قَالَتْ فَانْكَفَأَتْ رَاجِعَةً وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي بَيْتِي وَإِنَّهُ لَيَتَعَشَّى وَفِي يَدِهِ عَرْقٌ فَدَخَلَتْ فَقَالَتْ يَا رَسُولَ اللَّهِ إِنِّي خَرَجْتُ لِبَعْضِ حَاجَتِي فَقَالَ لِي عُمَرُ كَذَا وَكَذَا قَالَتْ فَأَوْحَى اللَّهُ إِلَيْهِ ثُمَّ رُفِعَ عَنْهُ وَإِنَّ الْعَرْقَ فِي يَدِهِ مَا وَضَعَهُ فَقَالَ إِنَّهُ قَدْ أُذِنَ لَكُنَّ أَنْ تَخْرُجْنَ لِحَاجَتِكُنَّ

৩১৮. যাকারিয়া ইব্‌নে ইয়াহইয়া র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, পর্দার বিধান অবতীর্ণ হওযার পর সাওদা প্রাকৃতিক প্রয়োজনে বাইরে যান। সাওদা এমন মোটা শরীরের অধিকারিণী ছিলেন যে, পরিচিত লোকদের থেকে তিনি নিজকে গোপন রাখতে পারতেন না। উমর ইব্‌নে খাত্তাব রা. তাঁকে দেখে বললেন, সাওদা! জেনে রাখ, আল্লাহ্‌র কসম, আমাদের দৃষ্টি থেকে গোপন থাকতে পারবে না। এখন দেখ তো, কেমন করে বাইরে যাবে? আয়েশা রা. বলেন, (একথা শুনে) সাওদা রা. ফিরে আসলেন। আর এসময় রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার ঘরে রাতের খানা খাচ্ছিলেন। তাঁর হাতে ছিল এক টুকরা হাড়। সাওদা রা. ঘরে প্রবেশ করে বললেন, ইয়া রাসূলাল্লাহ্! আমি প্রাকৃতিক প্রয়োজনে বাইরে গিয়েছিলাম। তখন উমর আমাকে এমন এমন কথা বলেছে। আয়েশা রা. বলেন, এ সময় আল্লাহ্ তা'আলা তাঁর নিকট ওহী নাযিল করেন। ওহী অবতীর্ণ হওয়া শেষ হল, হাড়ের টুকরো তখনও তাঁর হাতেই ছিল, তিনি তা রাখেননি। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, অবশ্যই প্রয়োজনে তোমাদের বাইরে যাওয়ার অনুমতি দেয়া হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল بَعْدَمَا ضُرِبَ الْحِجَابُ থেকে নেওয়া হয়েছে। হাদীসটি তাহারাতের ২৬ পৃষ্ঠায় ও এখানে তাফসীরের ৭০৭ পৃষ্ঠায় এসেছে। বিস্তারিত আলোচনা প্রশ্নের সমাধানসহ কিতাবুত তাহারাতে আসবে ইনশাআল্লাহ।

## بَاب قَوْلُهُ إِنْ تُبْدُوا شَيْئًا أَوْ تُخْفُوهُ فَإِنَّ اللَّهَ كَانَ بِكُلِّ شَيْءٍ عَلِيمًا لَا جُنَاحَ عَلَيْهِنَّ فِي آبَائِهِنَّ وَلَا أَبْنَائِهِنَّ وَلَا إِخْوَانِهِنَّ وَلَا أَبْنَاءِ إِخْوَانِهِنَّ وَلَا أَبْنَاءِ أَخَوَاتِهِنَّ وَلَا نِسَائِهِنَّ وَلَا مَا مَلَكَتْ أَيْمَانُهُنَّ وَاتَّقِينَ اللَّهَ إِنَّ اللَّهَ كَانَ عَلَى كُلِّ شَيْءٍ شَهِيدًا

বুখারী ৭০৭

**২৫০৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যদি তোমরা কোন কিছু প্রকাশ কর অথবা তার (ইচ্ছা) কে (মনের মধ্যে) গোপন রাখ আল্লাহ তা'আলা তো সবকিছু সম্পর্কে ভালভাবেই অবগত আছেন। তাদের (নবীর পত্নীগণের) উপর কোন গুনাহ হবে না। নিজের পিতা, ছেলে, ভাই, ভাতিজা, ভাগিনা (দীন শরীক) মহিলা ও নিজ বাদীদের সামনে যাওয়ার কারণে। (অর্থাৎ, তাদের সামনে যাওয়া বৈধ) এবং (হে নবী পত্নীগণ!) আল্লাহ তা'আলাকে ভয় কর। নিশ্চয়ই আল্লাহ তা'আলা সব জিনিস সম্বন্ধে (প্রত্যক্ষদর্শী) সম্যক অবগত আছেন।" -পারা : ২২. রুকূ ৪

حَدَّثَنَا أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ حَدَّثَنِي عُرْوَةُ بْنُ الزُّبَيْرِ أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ اسْتَأْذَنَ عَلَيَّ أَفْلَحُ أَخُو أَبِي الْقُعَيْسِ بَعْدَمَا أُنْزِلَ الْحِجَابُ فَقُلْتُ لَا آذَنُ لَهُ حَتَّى أَسْتَأْذِنَ فِيهِ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَإِنَّ أَخَاهُ أَبَا الْقُعَيْسِ لَيْسَ هُوَ أَرْضَعَنِي وَلَكِنْ أَرْضَعَتْنِي امْرَأَةُ أَبِي الْقُعَيْسِ فَدَخَلَ عَلَيَّ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقُلْتُ لَهُ يَا رَسُولَ اللَّهِ إِنَّ أَفْلَحَ أَخَا أَبِي الْقُعَيْسِ اسْتَأْذَنَ فَأَبَيْتُ أَنْ آذَنَ لَهُ حَتَّى أَسْتَأْذِنَكَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَا مَنَعَكِ أَنْ تَأْذَنِي عَمُّكِ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ إِنَّ الرَّجُلَ لَيْسَ هُوَ أَرْضَعَنِي وَلَكِنْ أَرْضَعَتْنِي امْرَأَةُ أَبِي الْقُعَيْسِ فَقَالَ ائْذَنِي لَهُ فَإِنَّهُ عَمُّكِ تَرِبَتْ يَمِينُكِ قَالَ عُرْوَةُ فَلِذَلِكَ كَانَتْ عَائِشَةُ تَقُولُ حَرِّمُوا مِنْ الرَّضَاعَةِ مَا تُحَرِّمُونَ مِنْ النَّسَبِ

৩১৯. আবুল ইয়ামান র........ আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, পর্দার আয়াত অবতীর্ণ হওয়ার পর, আবুল কু'আয়স এর ভাই-আফলাহ আমার কাছে প্রবেশ করার অনুমতি চায়। আমি বললাম, এ ব্যাপারে যতক্ষণ রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম অনুমতি না দিবেন, ততক্ষণ আমি অনুমতি দিতে পারি না। কেননা তার ভাই আবু কু'আইস নিজে আমাকে দুধ পান করাননি। কিন্তু আবুল কু'আইসের স্ত্রী আমাকে দুধ পান করিয়েছেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আসলে, আমি বললাম, হে আল্লাহর রাসূল! আবুল কু'আইসের ভাই আফলাহ রা. আমার সাথে দেখা করার অনুমতি চাইছিল। আমি এ বলে অস্বীকার করেছি যে, যতক্ষণ আপনি এ ব্যাপারে অনুমতি না দেবেন, ততক্ষণ আমি অনুমতি দেব না। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমার চাচাকে (তোমার সাথে দেখা করার) অনুমতি দিতে কিসে বাধা দিয়েছে? (অর্থাৎ, তাকে দেখা করার অনুমতি দেয়া উচিত) আমি বললাম, তিনি

তা আমাকে দুধ পান করাননি; কিন্তু আবূল কু'আইসের স্ত্রী আমাকে দুধ পান করিয়েছেন। এরপর তিনি (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বললেন, তোমার হাত ধুলি ধূসরিত হোক, তাকে অনুমতি দাও। কেননা, সে তোমার চাচা। উরওয়া বলেন, এ কারণে আয়েশা রা. বলতেন, বংশের দিক দিয়ে যা হারাম মনে কর, দুধ পানের কারণেও তা (অর্থাৎ, বিবাহ ইত্যাদি) হারাম জান।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এই দিক দিয়ে যে, এর দ্বারা উদ্দেশ্য হল, উম্মুল মু'মিনীনদের নিকট দুধ সম্পর্কীয় পিতা ও চাচাদের প্রবেশের বৈধতা বর্ণনা করা। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর এই উক্তির কারণে যে, ائذني لـه فإنـه عمـك -তুমি তাকে অনুমতি দাও সে তোমার চাচা। অর্থাৎ, এই হাদীস দ্বারা দুধ সর্ম্পকীয় পিতা ও চাচার সামনে যাওয়া প্রমাণিত হয়। তাছাড়াও শিরোনামের আয়াতে যে, ابـاءهن শব্দ ছিল হাদীস দ্বারা তার ব্যাখ্যা হয়ে গেছে যে, দুধ সম্পর্কীয় পিতাও চাচার অন্তর্ভুক্ত। কেননা এক হাদীসে আছে- عم الرجل صـنو ابيـه -"ব্যাক্তির চাচা তার পিতার মতো তথা সমান।" অথবা এই মিল বের করা হবে যে, আয়াতে সম্মানিত পত্নীগণের নিকট যাদের আসা বৈধ ছিল, তাদের আলোচনা করা হয়েছে আর হাদীসে তাদেরই কথা বলা হয়েছে যে, এক লোক হযরত আয়েশা রা. এর নিকট আসল....।

তৃতীয় মিল হল, হাদীসে হযরত আয়েশা রা, এর এই উক্তি উল্লেখ করা হয়েছে যে, রক্তের কারণে যে সমস্ত আত্মীয় হারাম হয়, দুধের কারণেও সে সমস্ত আত্মীয় হারাম হয়ে যায়। এর দ্বারা আয়াতের ব্যাখ্যা হয়ে গেল। অর্থাৎ, সম্মানিত পত্নীদের নিকট অন্যান্য মাহরামেরও আসা বৈধ। আয়াতে যাদের কথা উল্লেখ নেই। যেমন : দাদা, নানা, চাচা ইত্যাদি।

## بَاب قَوْلِه إِنَّ اللَّهَ وَمَلَائِكَتَهُ يُصَلُّونَ عَلَى النَّبِيِّ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا صَلُّوا عَلَيْهِ وَسَلِّمُوا تَسْلِيمًا قَالَ أَبُو الْعَالِيَةِ صَلَاةُ اللَّهِ ثَنَاؤُهُ عَلَيْهِ عِنْدَ الْمَلَائِكَةِ وَصَلَاةُ الْمَلَائِكَةِ الدُّعَاءُ قَالَ ابْنُ عَبَّاسٍ يُصَلُّونَ يُبَرِّكُونَ لَنُغْرِيَنَّكَ لَنُسَلِّطَنَّكَ

**২৫০৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "নিশ্চয় আল্লাহ্ রহমত প্রেরণ করেন এবং তাঁর ফেরেশতারা নবীর জন্য বরকতের প্রার্থনা করেন। হে মু'মিনগণ! হে ঈমানদারগণ, (তোমরাও) তাঁর প্রতি দরূদ ও সালাম পাঠ কর।"

আবুল আলিয়া র. বলেন, আল্লাহর সালাতের অর্থ নবীর প্রতি ফেরেশতাদের সামনে আল্লাহ কর্তৃক প্রশংসা করা। ফেরেশতার সালাতের অর্থ–দোয়া। ইব্‌নে আব্বাস রা. বলেন, يُصَلُّونَ -এর অর্থ-বরকতের দোয়া করছেন। لَنُغْرِيَنَّكَ অর্থ আমি তোমাকে বিজয়ী করব। পারা : ২২, রুকূ ৪

قَالَ أَبُو الْعَالِيَةِ আবূল আলিয়া বলেন : সালাত এর সম্পর্ক যদি আল্লাহর সাথে হয়, তখন ফেরেশতাদের সামনে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রশংসা উদ্দেশ্য হয়। হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, আয়াতে يُصَلُّونَ এর অর্থ হল يُبَرِّكُونَ অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর জন্য বরকতের দোয়া করা।

لَنُغْرِيَنَّكَ অর্থ হল, অবশ্যই আমরা আপনাকে কর্তৃত্ব দান করবো। ইঙ্গিত করা হয়েছে والمرجفون في المدينة لنغرينك بهم আয়াতের দিকে। "এবং যে সকল লোক মনগড়া কথাবার্তা (মিথ্যা সংবাদ) প্রকাশ করে বেড়ায়, যদি তোমার চেষ্টায় ফিরে না আসে, তাহলে অবশ্যই আমি তোমাকে তাদের উপর ক্ষমতা প্রদান করবো।"

**حَدَّثَنِي** سَعِيدُ بْنُ يَحْيَى بْنِ سَعِيدٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا مِسْعَرٌ عَنْ الْحَكَمِ عَنْ ابْنِ أَبِي لَيْلَى عَنْ كَعْبِ بْنِ عُجْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قِيلَ يَا رَسُولَ اللَّهِ أَمَّا السَّلَامُ عَلَيْكَ فَقَدْ عَرَفْنَاهُ فَكَيْفَ الصَّلَاةُ عَلَيْكَ قَالَ قُولُوا اللَّهُمَّ صَلِّ عَلَى مُحَمَّدٍ وَعَلَى آلِ مُحَمَّدٍ كَمَا صَلَّيْتَ عَلَى آلِ إِبْرَاهِيمَ إِنَّكَ حَمِيدٌ مَجِيدٌ اللَّهُمَّ بَارِكْ عَلَى مُحَمَّدٍ وَعَلَى آلِ مُحَمَّدٍ كَمَا بَارَكْتَ عَلَى آلِ إِبْرَاهِيمَ إِنَّكَ حَمِيدٌ مَجِيدٌ

৩২০. সাঈদ ইব্‌নে ইয়াহইয়া র......... কা'ব ইব্‌নে উজরা রা. সূত্রে বর্ণিত, বলা হল, ইয়া রাসূলাল্লাহ! আপনার উপর সালাম (প্রেরণ করা) আমরা জানতে পেরেছি; কিন্তু সালাত কি ভাবে? তিনি বললেন, তোমরা বলবে, "হে আল্লাহ্! তুমি মুহাম্মাদ এবং মুহাম্মদের পরিজনের প্রতি রহমত অবতীর্ণ কর, যেমনিভাবে ইবরাহীম-এর পরিজনের প্রতি তুমি রহমত অবতীর্ণ করেছ। নিশ্চয়ই তুমি প্রশংসিত, মর্যাদাবান। হে আল্লাহ্! তুমি মুহাম্মদ-এর প্রতি এবং মুহাম্মদ-এর পরিজনের প্রতি বরকত অবতীর্ণ কর। যেমনিভাবে তুমি বরকত অবতীর্ণ করেছ ইবরাহীমের পরিজনের প্রতি। নিশ্চয়ই তুমি প্রশংসিত, মর্যাদাবান।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল আম্বিয়ার ৪৭৭ পৃষ্ঠায় এসেছে।

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ حَدَّثَنَا اللَّيْثُ قَالَ حَدَّثَنِي ابْنُ الْهَادِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ خَبَّابٍ عَنْ أَبِي سَعِيدٍ الْخُدْرِيِّ قَالَ قُلْنَا يَا رَسُولَ اللَّهِ هَذَا التَّسْلِيمُ فَكَيْفَ نُصَلِّي عَلَيْكَ قَالَ قُولُوا اللَّهُمَّ صَلِّ عَلَى مُحَمَّدٍ عَبْدِكَ وَرَسُولِكَ كَمَا صَلَّيْتَ عَلَى آلِ إِبْرَاهِيمَ وَبَارِكْ عَلَى مُحَمَّدٍ وَعَلَى آلِ مُحَمَّدٍ كَمَا بَارَكْتَ عَلَى إِبْرَاهِيمَ قَالَ أَبُو صَالِحٍ عَنْ اللَّيْثِ عَلَى مُحَمَّدٍ وَعَلَى آلِ مُحَمَّدٍ كَمَا بَارَكْتَ عَلَى آلِ إِبْرَاهِيمَ

৩২১. আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ র......... আবু সাঈদ খুদরী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা বললাম, ইয়া রাসূলাল্লাহ! এ তো হল সালাম পাঠ ; (অর্থাৎ, তাশাহহুদে যা পড়া হয়, হে নবী! আপনার উপর শান্তি, আল্লাহর রহমত ও বরকত বর্ষিত হোক) কিন্তু কেমন করে আমরা আপনার প্রতি দরূদ পাঠ করব? তিনি বললেন, তোমরা বলবে, "হে আল্লাহ্! আপনার বান্দা ও আপনার রাসূল মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি রহমত বর্ষণ করুন, যেভাবে রহমত অবতীর্ণ করেছেন ইবরাহীমের পরিজনের প্রতি এবং মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি ও মুহাম্মাদের পরিজনের প্রতি বরকত অবতীর্ণ করুন, যেভাবে রকত অবতীর্ণ করেছেন ইবরাহীম আ. -এর প্রতি। তবে বর্ণনাকারী আবু সালিহ লাইস থেকে বর্ণনা করেছেন -'মুহাম্মাদ ও তার পরিজনের প্রতি বরকত অবতীর্ণ করুন যেমন আপনি বরকত অবতীর্ণ করেছেন ইবরাহীমের পরিজনের প্রতি।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ حَمْزَةَ حَدَّثَنَا ابْنُ أَبِي حَازِمٍ وَالدَّرَاوَرْدِيُّ عَنْ يَزِيدَ وَقَالَ كَمَا صَلَّيْتَ عَلَى إِبْرَاهِيمَ وَبَارِكْ عَلَى مُحَمَّدٍ وَآلِ مُحَمَّدٍ كَمَا بَارَكْتَ عَلَى إِبْرَاهِيمَ وَآلِ إِبْرَاهِيمَ

৩২২. ইবরাহীম ইব্‌নে হামযা র......... ইয়াযীদ (ইবনুল হাদ) সূত্রে বর্ণিত, তিনি (এমনিভাবে) বলেন, "যেমনিভাবে ইবরাহীম আ. -এর উপর রহমত নাযিল করেছেন। আর বরকত নাযিল করুন মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি এবং মুহাম্মদের পরিজনের প্রতি, যেভাবে বরকত অবতীর্ণ করেছেন ইবরাহীম আ. -এর প্রতি এবং ইবরাহীমের পরিবারের প্রতি।"

**ব্যাখ্যা :** এটিরও শিরোনামের সাথে মিল রয়েছে।

দরূদ শরীফ বিভিন্ন শব্দে বর্ণিত রয়েছে। শব্দের কম- বেশিতেও বর্ণিত রয়েছে। উল্লেখিত বর্ণনাসমূহ থেকে যেমনটি বুঝে আসে। মোটকথা সব ভাবেই সঠিক ও বৈধ।

বুখারী ৭০৮

## بَاب قَوْلُهُ لَا تَكُونُوا كَالَّذِينَ آذَوْا مُوسَى

**২৫০৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "হে ঈমানদারগণ! তোমরা তাদের মতো হয়ো না, যারা মূসা আ. কে কষ্ট দিয়েছিল।" পারা : ২২, রুকূ ৪

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ أَخْبَرَنَا رَوْحُ بْنُ عُبَادَةَ حَدَّثَنَا عَوْفٌ عَنْ الْحَسَنِ وَمُحَمَّدٍ وَخِلَاسٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّ مُوسَى كَانَ رَجُلًا حَيِيًّا وَذَلِكَ قَوْلُهُ تَعَالَى يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَكُونُوا كَالَّذِينَ آذَوْا مُوسَى فَبَرَّأَهُ اللَّهُ مِمَّا قَالُوا وَكَانَ عِنْدَ اللَّهِ وَجِيهًا

৩২৩. ইসহাক ইব্‌নে ইবরাহীম র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, 'মূসা আ. ছিলেন বড় লজ্জাশীল ব্যক্তি। আর এ প্রেক্ষিতে অবতীর্ণ হয়েছে আল্লাহর এ বাণী- يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَكُونُوا كَالَّذِينَ آذَوْا مُوسَى فَبَرَّأَهُ اللَّهُ مِمَّا قَالُوا وَكَانَ عِنْدَ اللَّهِ وَجِيهًا "হে মু'মিনগণ! তোমরা তাদের মতো হয়ো না, যারা মূসা আ. -কে কষ্ট দিয়েছে। তারপর আল্লাহ্ তা'আলা তাঁকে ওদের অভিযোগ থেকে পবিত্র করেছেন। আর তিনি ছিলেন আল্লাহর কাছে অতি সম্মানিত।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বিস্তারিতভাবে কিতাবুল আম্বিয়ার ৪৮৩ পৃষ্ঠায় এসেছে।

خِلَاس খা এর নিচে যের, লামের উপর তাশদীদ ছাড়া সীনসহ। আমরের ছেলে।

حَيِيًّا থেকে فعيل এর ওজনে حيــا থেকে। হযরত মূসা আ. শুধুমাত্র নির্জনেই গোসল করতেন। অতঃপর তারা তাকে অপবাদ দিল যে, তিনি একশিরার রোগী। এ বলে তারা তাকে কষ্ট দিয়েছিল। তারা যা বলেছিল আল্লাহ তা'আলা তাকে তা থেকে মুক্ত করলেন এভাবে যে, পাথর তার কাপড় নিয়ে বনি ইসরাঈলের সমাবেশের দিকে চলে গেল। মূসা আ. বিবস্ত্রাবস্থায় তার পিছনে পিছনে চললেন। অতঃপর তারা তাকে দেখল তার মাঝে কোন ত্রুটি নেই। আল্লাহ তা'আলা তার উপর শান্তি ও রহমত বর্ষণ করুন।-উমদা

বুখারী ৭০৮

## سُورَةُ سَبَإ

## সূরা সাবা

আয়াত ৫৪, রুকূ ৬, মক্কী

কোন কোন কপিতে আছে سَبَإ। অর্থাৎ, সূরা সাবা। যেমন হাশিয়ায় আছে।

আল্লামা আইনী র. বলেন, এই সূরাকে সাবা বলে নামকরণের কারণ। আল্লাহ তা'আলার বাণী, لقد كــان لـــسبا في مسكنهم اية। সাবা একটি গোত্রের নাম। যারা ইয়ামানের অধিবাসী ছিল।

يُقَالُ مُعَاجِزِينَ مُسَابِقِينَ بِمُعْجِزِينَ بِفَائِتِينَ مُعَاجِزِيَّ مُسَابِقِيَّ سَبَقُوا فَاتُوا لَا يُعْجِزُونَ لَا يَفُوتُونَ يَسْبِقُونَا يُعْجِزُونَا وَقَوْلُهُ بِمُعْجِزِينَ بِفَائِتِينَ وَمَعْنَى مُعَاجِزِينَ مُغَالِبِينَ يُرِيدُ كُلُّ وَاحِدٍ مِنْهُمَا أَنْ يُظْهِرَ عَجْزَ صَاحِبِهِ مِعْشَارٌ عُشْرٌ يُقَالُ الْأُكُلُ الثَّمَرُ بَاعِدْ وَبَعِّدْ وَاحِدٌ وَقَالَ مُجَاهِدٌ لَا يَعْزُبُ لَا يَغِيبُ سَيْلَ الْعَرِمِ السُّدُّ مَاءٌ أَحْمَرُ أَرْسَلَهُ اللَّهُ فِي السُّدِّ فَشَقَّهُ وَهَدَمَهُ وَحَفَرَ الْوَادِيَ فَارْتَفَعَتَا عَنْ الْجَنْبَيْنِ وَغَابَ عَنْهُمَا الْمَاءُ فَيَبِسَتَا وَلَمْ يَكُنْ الْمَاءُ الْأَحْمَرُ مِنْ السُّدِّ وَلَكِنْ كَانَ

عَذَابًا أَرْسَلَهُ اللَّهُ عَلَيْهِمْ مِنْ حَيْثُ شَاءَ وَقَالَ عَمْرُو بْنُ شُرَحْبِيلَ الْعَرِمُ الْمُسَنَّاةُ بِلَحْنِ أَهْلِ الْيَمَنِ وَقَالَ غَيْرُهُ الْعَرِمُ الْوَادِي السَّابِغَاتُ الدُّرُوعُ وَقَالَ مُجَاهِدٌ يُجَازَى يُعَاقَبُ أَعِظُكُمْ بِوَاحِدَةٍ بِطَاعَةِ اللَّهِ مَثْنَى وَفُرَادَى وَاحِدٌ وَاثْنَيْنِ التَّنَاوُشُ الرَّدُّ مِنْ الْآخِرَةِ إِلَى الدُّنْيَا وَبَيْنَ مَا يَشْتَهُونَ مِنْ مَالٍ أَوْ وَلَدٍ أَوْ زَهْرَةٍ بِأَشْيَاعِهِمْ بِأَمْثَالِهِمْ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَالْجَوَابِ كَالْجَوْبَةِ مِنْ الْأَرْضِ الْخَمْطُ الْأَرَاكُ وَالْأَثَلُ الطَّرْفَاءُ الْعَرِمُ الشَّدِيدُ

বলা হয় مُعَاجِزِينَ অর্থ প্রতিযোগিতাকারী। مُعْجِـــزِينَ ব্যর্থকারী। مُعَـــاجِزِيَّ - আমার উপর বিজয়ী হওয়ার প্রয়াসী। سَبَقُوا ছুটে গিয়েছে, পরিত্রাণ পেয়েছে। لَا يُعْجِزُونَ তারা ছুটে যেতে পারবে না, ছাড়া পাবে না। يسبقونا আমাদের অক্ষম করবে। معجـــزين ব্যর্থকারী। مُعَـــاجِزِينَ পরস্পর বিজয়ী হওয়ার প্রত্যাশী। প্রত্যেকেই তার প্রতিপক্ষের অক্ষমতা প্রকাশ করতে চায়। مِعْشَارٌ এক-দশমাংশ। الْأُكُلُ ফল। بَاعِدْ وَبَعِّدْ একই অর্থ, দূরত্ব সৃষ্টি করে দাও। মুজাহিদ র. বলেন, لَـــا يَعْزُبُ অদৃশ্য হয় না। سَيْلَ الْعَرِمِ বাঁধ, আল্লাহ্ তা'আলা সে বাঁধের মধ্য দিয়ে লাল পানি প্রবাহিত করে তা ফাটিয়ে ধ্বংস করে দেন এবং একটি উপত্যকা খোদে ফেলেন। ফলে তার দু'পার্শ্ব উঁচু হয়ে তা থেকে পানি সরে পড়ে এবং উভয় পার্শ্ব শুকিয়ে যায়। এ লাল পানি বাঁধ থেকে আসেনি, বরং তা ছিল তাদের প্রতি আল্লাহর প্রেরিত আযাব, যা তিনি যেখান থেকে ইচ্ছা পাঠিয়েছিলেন। আমর ইব্নে শুরাহ্বিল র. বলেন, الْعَرِمُ ইয়ামানবাসীদের ভাষায় কুঁজের মত উঁচু। অন্য সূত্রে বর্ণিত الْعَرِمُ অর্থ উপত্যকা। السَّابِغَاتُ বর্মসমূহ। মুজাহিদ বলেন, يُجَازَى -তাকে শাস্তি দেয়া হবে। أَعِظُكُمْ بِوَاحِـــدَةٍ - তোমাদের উপদেশ দিচ্ছি আল্লাহর আনুগত্যের। مَثْنَى وَفُـــرَادَى একা এবং দুইজন। التَّنَـــاوُشُ পরজগত থেকে দুনিয়ার দিকে ফিরে আসা। وَبَيْنَ مَا يَشْتَهُونَ অর্থাৎ, সম্পদ, সন্ততি বা জাঁক-জমক। بِأَشْيَاعِهِمْ তাদের মত। ইব্নে আব্বাস রা. বলেন, كَالْجَوَابِ জমিনের হাউজ সদৃশ। الْخَمْطُ বিস্বাদ বৃক্ষ। الْأَثَلُ ঝাউ গাছ। الْعَرِمُ কঠিন।

يُقَالُ مُعَاجِزِينَ مُسَابِقِينَ بِمُعْجِزِينَ بِفَائِتِينَ مُعَاجِزِيَّ مُسَابِقِيَّ سَبَقُوا فَاتُوا لَا يُعْجِزُونَ لَا يَفُوتُونَ يَسْبِقُونَا يُعْجِزُونَا وَقَوْلُـــهُ بِمُعْجِزِينَ بِفَائِتِينَ وَمَعْنَى مُعَاجِزِينَ مُغَالِبِينَ يُرِيدُ كُلُّ وَاحِدٍ مِنْهُمَا أَنْ يُظْهِرَ عَجْزَ صَاحِبِهِ :

ইঙ্গিত রয়েছে وَالَّذِينَ يَسْعَوْنَ فِي آيَاتِنَا مُعَاجِزِينَ أُولَئِكَ فِي الْعَذَابِ مُحْضَرُونَ আয়াতের দিকে। "এবং যারা পরাজিত করার জন্য আমার আয়াতসমূহে প্রচেষ্টা চালায় এমন লোকদেরকে শাস্তিতে আনা হবে।"

তিনি বলেন, বলা হয়, بِمُعْجِزِينَ بِفَائِتِينَ অর্থাৎ, সামনে অগ্রসরমান। প্রতিপক্ষকে পরাস্তকারী।

مُعْجِزِينَ এবং فَائِتِينَ অর্থ হল ব্যর্থকারী, হারানেওয়ালা। এই শব্দ সূরা আনকাবুতের। ইঙ্গিত রয়েছে وَمَا أَنْتُمْ بِمُعْجِزِينَ فِي الْأَرْضِ وَلَا فِي السَّمَاءِ আয়াতের দিকে। "তোমরা না জমিনে আল্লাহ তা'আলাকে অপারগ করতে পারবে, না আসমানে।"

ইমাম বুখারী র. সূরা আনকাবূতের শব্দ শুধুমাত্র عَجْزٌ মূলধাতুর প্রসঙ্গক্রমে এখানে উল্লেখ করেছেন।"

وَمَعْنَى مُعَاجِزِينَ مُغَـــالِبِينَ : কেউ কেউ مُعَـــاجِزِينَ এর অর্থ مُغَـــالِبِينَ বলেছেন। অর্থাৎ, বিজয়ের চেষ্টাকারী। উদ্দেশ্য একই। সামনে অগ্রসরমান. পরাস্তকারী।

سَبَقُوا فَاتُوا لَا يُعْجِزُونَ لَا يَفُوتُونَ يَسْبِقُونَا يُعْجِزُونَا : অর্থাৎ, হাতছাড়া হয়ে গেছে। হারিয়ে গেছে। সূরা আনফালের وَلَا يَحْسَبَنَّ الَّذِينَ كَفَرُوا سَبَقُوا إِنَّهُمْ لَا يُعْجِزُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

এ্ং কাফেররা যাতে একথা মনে না করে যে, তারা হাতছাড়া হয়ে গেছে। তারা কখনো (আল্লাহকে) অপারগ করতে পারবে না।

لَا يُعْجِزُونَ তারা হারাতে পারবে না। يَسْبِقُونَا অর্থ আমাদেরকে অপারগ করবে। ইঙ্গিত করা হয়েছে সূরা আনকাবুতের আয়াতের দিকে : أَمْ حَسِبَ الَّذِينَ يَعْمَلُونَ السَّيِّئَاتِ أَنْ يَسْبِقُونَا سَاءَ مَا يَحْكُمُونَ (٤) "যারা মন্দ কাজ করে তারা কি এই ধারণা করে, যে আমার থেকে পলায়ন করে চলে যাবে। তাদের এই সিদ্ধান্ত নিতান্তই খারাপ।"

وَقَوْلُهُ بِمُعْجِزِينَ بِفَائِتِينَ এর ব্যাখ্যা بِفَائِتِينَ এর দ্বারা পুনরায় করা হয়েছে। مُعَاجِزِينَ এবং مُغَالِبِينَ এর অর্থ এক অর্থাৎ, একে অপরের উপর বিজয় তালাশকারী। প্রত্যেকেই আপন সাথীর অক্ষমতা প্রকাশ করতে চায়।

مِعْشَارٌ عُشْرٌ ইঙ্গিত করা হয়েছে وَمَا بَلَغُوا مِعْشَارَ مَا آتَيْنَاهُمْ আয়াতের দিকে।

"এবং এই (আরবের মুশরিক লোকেরা) তো, আমি তাদেরকে যে সম্পদ দিয়ে রেখেছি তার এক দশমাংশও পৌঁছায় না।"

তিনি বলেন : مِعْشَارٌ অর্থ এক দশমাংশ।

يُقَالُ الْأُكُلُ الثَّمَرُ ইঙ্গিত করা হয়েছে ذَوَاتَيْ أُكُلٍ خَمْطٍ وَأَثْلٍ وَشَيْءٍ مِنْ سِدْرٍ قَلِيلٍ (١٦) আয়াতের দিকে। "স্বাদহীন ফল এবং ঝাউ .. ।"

তিনি বলেন : الْأُكُلُ এর অর্থ ফল।

بَاعِدْ وَبَعِّدْ وَاحِدٌ : فقالوا ربنا باعد بين اسفارنا আয়াতের দিকে ইঙ্গিত।

"বলতে লাগল, হে আমাদের পালনকর্তা! আমাদের সফরকে দীর্ঘ করে দিন... ।" তিনি বলেন : প্রসিদ্ধ কিরাআত باعد এবং ইবনে কাছীরের بَعِّدْ উভয়টির অর্থ এক। অর্থাৎ, দূরত্ব তৈরি করে দিন।"

وَقَالَ مُجَاهِدٌ لَا يَعْزُبُ لَا يَغِيبُ : ইঙ্গিত করা হয়েছে لَا يَعْزُبُ عَنْهُ مِثْقَالُ ذَرَّةٍ فِي السَّمَاوَاتِ وَلَا فِي الْأَرْضِ الاية আয়াতের দিকে। "তার নিকট অনু পরিমাণ কোন কিছুও গোপন নেই, না আকাশে, না জমিনে।"

আর মুজাহিদ র. বলেন যে, আয়াতে لَا يَعْزُبُ অর্থ অদৃশ্য হয় না।

سَيْلَ الْعَرِمِ السُّدُّ مَاءٌ أَحْمَرُ أَرْسَلَهُ اللَّهُ فِي السُّدِّ فَشَقَّهُ وَهَدَمَهُ وَحَفَرَ الْوَادِيَ فَارْتَفَعَتَا عَنْ الْجَنْبَيْنِ وَغَابَ عَنْهُمَا الْمَاءُ فَيَبِسَتَا وَلَمْ يَكُنْ الْمَاءُ الْأَحْمَرُ مِنْ السُّدِّ وَلَكِنْ كَانَ عَذَابًا أَرْسَلَهُ اللَّهُ عَلَيْهِمْ مِنْ حَيْثُ شَاءَ وَقَالَ عَمْرُو بْنُ شُرَحْبِيلَ الْعَرِمُ الْمُسَنَّاةُ بِلَحْنِ أَهْلِ الْيَمَنِ وَقَالَ غَيْرُهُ الْعَرِمُ الْوَادِي

এখানে فاعرضوا فارسلنا عليهم سيل العرم আয়াতের দিকে ইঙ্গিত। "সুতরাং তারা মুখ ফিরিয়ে নিল, তো আমি, তাদের উপর বাঁধ ভাঙ্গা স্রোত প্রেরণ করলাম (অর্থাৎ, বাঁধের কারণে স্রোত আটকে ছিল। বাঁধ ভেঙ্গে সে স্রোতের পানি উথলে উঠল। যাতে করে তাদের সেই সারি সারি বাগান ডুবে গেল।"

তিনি বলেন, الْعَرِمِ এর অর্থ হল বাঁধ। অর্থাৎ, আল্লাহ তা'আলা লাল পানির স্রোত বাঁধের উপর প্রেরণ করেন। সুতরাং তা বাঁধ ভেঙ্গে ফেলে দিল এবং উপত্যকাকে গর্ত করে ফেলল। যার ফলে বাগান উভয় দিক থেকে উঠে গেল (অর্থাৎ, উভয়দিক থেকে উপড়ে গেল) এবং পানি অদৃশ্য হয়ে গেল- তা শুকিয়ে গেল। পানির এই প্রবাহ বাঁধের ছিল না বরং আল্লাহ তা'আলার আযাব ছিল। যেখান থেকে তার ইচ্ছা প্রেরণ করলেন।

আমর ইবনে শুরাহবীল বলেন : ইয়ামানীদের ভাষায় বাঁধকে الْعَرِمِ বলে। অন্যরা বলেছেন الْعَرِمُ এর অর্থ হল, উপত্যকা, নালা।

السَّابِغَاتُ এখানে وَأَلَنَّا لَهُ الْحَدِيدَ أَنِ اعْمَلْ سَابِغَاتٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আমি তার (দাউদ আ. এর) জন্য লোহাকে (মোমের মত) নরম করে দিলাম যে, তুমি মোটা বর্ম তৈরি কর।"

তিনি বলেন, আয়াতে سابغات এর অর্থ বর্ম, السَّابِغَاتُ শব্দটি سابغة এর বহুবচন। যার অর্থ পূর্ণ বর্ম, লম্বা চওড়া বর্ম, প্রশস্ত ও বিশাল আকারের বর্ম।

وَقَالَ مُجَاهِدٌ يُجَازَى يُعَاقَبُ : মুজাহিদ র. বলেন يُجَازَى অর্থাৎ, আমি শাস্তি দেই। وَهَلْ نُجَازِي إِلَّا الْكَفُورَ আয়াতের দিকে ইঙ্গিত

এবং আমি কেবল বড় অকৃতজ্ঞ, কাফেরকেই এমন শাস্তি দিয়ে থাকি। এক কিরাআত অনুযায়ী এর মধ্যে গায়েব এর সীগাও রয়েছে। অর্থাৎ, يُجَازَى যার অর্থ يُعَاقَبُ যেমন টীকায় আছে।

أَعِظُكُمْ بِوَاحِدَةٍ بِطَاعَةِ اللَّهِ مَثْنَى وَفُرَادَى وَاحِدٌ وَاثْنَيْنِ : এখানে قُلْ إِنَّمَا أَعِظُكُمْ بِوَاحِدَةٍ أَنْ تَقُومُوا لِلَّهِ مَثْنَى وَفُرَادَى আয়াতের দিকে ইঙ্গিত।

"তুমি (তাদেরকে) একথা বলে দাও : আমি তোমাদেরকে শুধু একটি কথা বুঝাতে চাই যে, তোমরা আল্লাহর জন্য দাঁড়িয়ে যাও। (অর্থাৎ, প্রস্তুত হয়ে যাও) দুজন দুজন ও (কখনো বা) একজন একজন।"

তিনি বলেন, আয়াতে أَعِظُكُمْ بِوَاحِدَةٍ এর অর্থ : তোমাদেরকে আল্লাহর আনুগত্য করার উপদেশ দিচ্ছি। مَثْنَى وَفُرَادَى এর অর্থ দুজন দুজন ও একজন একজন করে।

التَّنَاوُشُ الرَّدُّ مِنَ الْآخِرَةِ إِلَى الدُّنْيَا : এখানে وَقَالُوا آمَنَّا بِهِ وَأَنَّى لَهُمُ التَّنَاوُشُ مِنْ مَكَانٍ بَعِيدٍ (٥٢) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং (সেই সময়) তারা বলবে, আমরা সে সত্তার উপর ঈমান নিলাম। এত দূরবর্তী স্থান থেকে (ঈমানের) নাগাল পাওয়া কিভাবে সম্ভব?"

তিনি বলেন : التَّنَاوُشُ এর অর্থ : পরকালে পুনরায় দুনিয়াতে ফিরে আসা (যা অসম্ভব)।

**ব্যাখ্যা :** التَّنَاوُشُ এর প্রকৃত অর্থ হাত বাড়িয়ে কোন কিছু উঠিয়ে নেয়া। আর এটা তখনই সম্ভব যখন সেই জিনিস বেশি দূরে না হয়।

আয়াতের উদ্দেশ্য হল, কাফের ও অস্বীকারকারীরা কিয়ামতের দিন প্রকৃত অবস্থা সামনে আসার পর বলবে, আমরা রাসূলের উপর অথবা কুরআনের উপর ঈমান আনলাম। কিন্তু তাদের জানা নেই যে, ঈমানের স্থান তার থেকে অনেক দূরে। কেননা শুধু দুনিয়ার জীবন গ্রহণযোগ্য। পরকাল আমলের স্থান নয়।

অতএব, এটা কিরূপে হবে যে, ঈমানের সম্পদ হাত বাড়িয়ে উঠিয়ে নিবে। এটা কেবল তখনই সম্ভব হতে পারে, যখন পুনরায় দুনিয়াতে ফিরে আসবে।

وَبَيْنَ مَا يَشْتَهُونَ مِنْ مَالٍ أَوْ وَلَدٍ أَوْ زَهْرَةٍ : এখানে وَحِيلَ بَيْنَهُمْ وَبَيْنَ مَا يَشْتَهُونَ كَمَا فُعِلَ بِأَشْيَاعِهِمْ مِنْ قَبْلُ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের মাঝে এবং তাদের (ঈমান গ্রহণের) আকাঙ্খার মাঝে এক প্রতিবন্ধকতা স্থাপন করে দেওয়া হবে। যেমনিভাবে তাদের মত লোকদের সাথে (ও) এমনই (আচরণ) করা হবে। (যারা তাদের পূর্বে কুফরী করেছিল..)।"

মুজাহিদ র. উল্লেখিত আয়াতের ব্যাখ্যা করেন এবং আয়াতকে মৃত্যুর সময়ের ক্ষেত্রে প্রযোজ্য করে বলেন : এবং প্রতিবন্ধকতা সৃষ্টি করে দেওয়া হবে তাদের মাঝে এবং তাদের প্রিয় বস্তু অর্থাৎ, ধন-সম্পদ, সন্তানাদি ও দুনিয়াবী সৌন্দর্যের মাঝে।

কিন্তু হাসান বসরী র. ও অন্যরা 'আকাঙ্খা' দ্বারা ঈমান গ্রহণ উদ্দেশ্য নিয়েছেন।

بِأَشْيَاعِهِمْ بِأَمْثَالِهِمْ : উল্লেখিত আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে যে, أَشْيَاعِهِمْ এর অর্থ হল অনুরূপ লোক।

এখানে পূর্বোক্ত আয়াতের দিকে ইঙ্গিত।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَالْجَوَابِ كَالْجَوْبَةِ مِنَ الْأَرْضِ : "এবং (তৈরি করে) পাত্র (এমন বড় যে,) হাউজের মত।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন : আয়াতে كَالْجَوَابِ এর অর্থ জমিনের গর্ত অর্থাৎ, হাউজ। الْجَوَابِ বহুবচন الْجَابِيَة এর। যার অর্থ বড় হাউজ। الْجَوْبَـــةَ এর অর্থ জলাধার ও পুকুর। কিন্তু এর দ্বারা একথা মনে করা যাবে না যে, উভয়টির মূলধাতু এক। কেননা الْجَوَابِ যা الْجَابِيَة এর বহুবচন, তার আইন কালিমায় বা আর الْجَوْبَة এর আইন কালিমায় ওয়াও।

الْخَمْطُ الْأَرَاكُ وَالْأَثْلُ الطَّرْفَاءُ : الْخَمْطُ الْأَرَاكُ এখানে ذَوَاتَيْ أُكُلٍ خَمْطٍ وَأَثْلٍ وَشَيْءٍ مِنْ سِدْرٍ قَلِيــلٍ (١٦) আয়াতের দিকে ইঙ্গিত। "বিস্বাদ ফল, ঝাউ বৃক্ষ ও সামান্য পরিমাণ কুল বিশিষ্ট।"

তিনি বলেন, আয়াতে الْخَمْطُ এর অর্থ তিক্ত (অর্থাৎ, পিলু ফল, যার শাখা দ্বারা মিসওয়াক করা হয়) الْأَثْـــلُ এর অর্থ ঝাউবৃক্ষ। ذواتي শব্দটি নসব ও জর অবস্থায় ذات এর দ্বিবচন। আর ذات শব্দটি ذو এর স্ত্রীলিঙ্গ। যার অর্থ, ওয়ালা। অন্যথায় রফার অবস্থায় ذات এর দ্বিবচন ذواتا হবে।

الْعَرِمُ الشَّدِيدُ এখানে فَأَرْسَلْنَا عَلَيْهِمْ سَيْلَ الْعَرِمِ আয়াতের দিকে ইঙ্গিত।

الْعَرِمُ الشَّدِيدُ এর অর্থ কঠিন, শক্ত, বিস্তারিত পূর্বে এসেছে। এখানে الْعَرِمُ এর আভিধানিক অর্থ বর্ণনা করা হল।

## بَاب حَتَّى إِذَا فُزِّعَ عَنْ قُلُوبِهِمْ قَالُوا مَاذَا قَالَ رَبُّكُمْ قَالُوا الْحَقَّ وَهُوَ الْعَلِيُّ الْكَبِيرُ বুখারী ৭০৮

**২৫০৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "এমনকি যখন তাদের অন্তর থেকে আতংক দূর হয়ে যায় তখন একে অপরকে প্রশ্ন করে যে, তোমাদের প্রভূ কি নির্দেশ দিয়েছেন? তারা বলে, (অমুক) সত্য বিষয়ের নির্দেশ দিয়েছেন এবং (সেই প্রভূর নিকটবর্তী ফেরেশতাদের এমন অবস্থা হওয়া কী আশ্চর্যজনক!) তিনি উঁচু মর্যাদা সম্পন্ন, ও মহান।"

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَمْرٌو قَالَ سَمِعْتُ عِكْرِمَةَ يَقُولُ سَمِعْتُ أَبَا هُرَيْرَةَ يَقُولُ إِنَّ نَبِيَّ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِذَا قَضَى اللَّهُ الْأَمْرَ فِي السَّمَاءِ ضَرَبَتْ الْمَلَائِكَةُ بِأَجْنِحَتِهَا خُضْعَانًا لِقَوْلِهِ كَأَنَّهُ سِلْسِلَةٌ عَلَى صَفْوَانٍ فَإِذَا فُزِّعَ عَنْ قُلُوبِهِمْ قَالُوا مَاذَا قَالَ رَبُّكُمْ قَالُوا لِلَّذِي قَالَ الْحَقَّ وَهُوَ الْعَلِيُّ الْكَبِيرُ فَيَسْمَعُهَا مُسْتَرِقُ السَّمْعِ وَمُسْتَرِقُ السَّمْعِ هَكَذَا بَعْضُهُ فَوْقَ بَعْضٍ وَوَصَفَ سُفْيَانُ بِكَفِّهِ فَحَرَفَهَا وَبَدَّدَ بَيْنَ أَصَابِعِهِ فَيَسْمَعُ الْكَلِمَةَ فَيُلْقِيهَا إِلَى مَنْ تَحْتَهُ ثُمَّ يُلْقِيهَا الْآخَرُ إِلَى مَــنْ تَحْتَهُ حَتَّى يُلْقِيَهَا عَلَى لِسَانِ السَّاحِرِ أَوْ الْكَاهِنِ فَرُبَّمَا أَدْرَكَ الشِّهَابُ قَبْلَ أَنْ يُلْقِيَهَا وَرُبَّمَا أَلْقَاهَا قَبْلَ أَنْ يُدْرِكَهُ فَيَكْــذِبُ مَعَهَا مِائَةَ كَذْبَةٍ فَيُقَالُ أَلَيْسَ قَدْ قَالَ لَنَا يَوْمَ كَذَا وَكَذَا كَذَا وَكَذَا فَيُصَدَّقُ بِتِلْكَ الْكَلِمَةِ الَّتِي سَمِعَ مِنْ السَّمَاءِ

৩২৪. আল হুমায়দী র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, আল্লাহ্ তা'আলা যখন আকাশে কোন ফয়সালা করেন তখন ফেরেশতারা আল্লাহর নির্দেশের প্রতি অতি বিনয় প্রদর্শণ করে তাদের পাখা ঝাড়তে থাকে; (আল্লাহর নির্দেশ তাদেরকে এমনভাবে শুনিয়ে দেয়া হয়) যেন মসৃণ পাথরের উপর শিকলের আওয়াজ। যখন তাদের মনের আতংক বিদূরিত হয় তারা (একে অপরকে) জিজ্ঞেস করে, তোমাদের প্রতিপালক কি বলেছেন? তারা (উত্তরে) বলেন, তিনি যা বলেছেন, সত্যই বলেছেন। তিনি মহান উচ্চ। যে সময়ে লুকোচোর (শয়তান) তা শোনে, আর লুকোচোর এরূপ একের ওপর এক। সুফিয়ান তাঁর হাত উপরে উঠিয়ে আঙ্গুলগুলো ফাঁক করে দেখান। (যে শয়তান এমনভাবে উপরে তুলতে থাকে।) তারপর শয়তান কথাগুলো শুনে নেয় এবং প্রথমজন তার নিচের জনকে এবং সে তার নিচের জনকে পৌছিয়ে দেয়। এমনিভাবে এ সংবাদ দুনিয়ার জাদুকর ও জ্যোতিষীর মুখে পৌছে দেয়। কোন কোন সময় কথা পৌছানোর পূর্বে তার উপর অগ্নিশিখা নিক্ষিপ্ত হয় আবার অগ্নিশিখা নিক্ষিপ্ত হওয়ার পূর্বে সে কথা পৌছিয়ে দেয় এবং এর সাথে শত মিথ্যা মিশিয়ে বলে। (সেই গণকের কোন একটি কথা যখন সঠিক হয়ে যায়, তখন তার অনুসারীদের পক্ষ থেকে বলা হয়) এরপর লোকেরা বলাবলি করে, সে কি অমুক দিন অমুক কথা আমাদের বলেনি? এবং সেই কথা যা আসমান থেকে শুনে এসেছে তার জন্য সব কথা সত্য বলে মনে করে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট ।

হাদীসটি ইতিপূর্বে সূরা হিজর এর ব্যাখ্যায় ৬৮২ পৃষ্ঠায় এসেছে ।

إِذَا قَضَى اللَّهُ الْأَمْرَ فِي السَّمَاءِ : তাবারানীতে নাওয়াস ইবনে সাম‘আনের মারফূ’ হাদীসে আছে । যখন আল্লাহ তা‘আল ওহী নিয়ে আলোচনা করেন, আল্লাহর ভয়ে আকাশ তখন প্রচণ্ড আকারে কাঁপতে থাকে । অতপর যখন আকাশের অধিবাসীরা তা শুনে ও মূর্ছা যায় এবং পলায়ন করে । তখন তারা সেজদার পড়ে যায় । তাদের মধ্য হতে সর্বপ্রথম যিনি মাথা উত্তোলন করেন, তিনি হলেন জিবরাঈল আ. । তারপর তিনি আল্লাহর সাথে কথা বলেন, যে, ওহী দ্বারা তিনি কি উদ্দেশ্য নিয়েছেন । অতপর তা নিয়ে ফেরেশতাদের নিকট পৌঁছল । যখনই কোন আকাশ দিয়ে অতিক্রম করেন এবং তার অধিবাসীরা তাকে প্রশ্ন করে, আমাদের প্রভূ কি বলেছেন? তিনি বলেন, সত্য বলেছেন । এর মাধ্যমেই নির্দেশের হাদীসের সমাপ্তি হয়েছে ।

## بَاب قَوْلُهُ إِنْ هُوَ إِلَّا نَذِيرٌ لَكُمْ بَيْنَ يَدَيْ عَذَابٍ شَدِيدٍ

**২৫০৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা‘আলার বাণী : “তিনি (নবী) তো তোমাদেরকে এক আসন্ন কঠিন শাস্তি সম্পর্কে সতর্ককারী মাত্র ।” পারা : ২২, রুকূ ১২

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ خَازِمٍ حَدَّثَنَا الْأَعْمَشُ عَنْ عَمْرِو بْنِ مُرَّةَ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ صَعِدَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الصَّفَا ذَاتَ يَوْمٍ فَقَالَ يَا صَبَاحَاهْ فَاجْتَمَعَتْ إِلَيْهِ قُرَيْشٌ قَالُوا مَا لَكَ قَالَ أَرَأَيْتُمْ لَوْ أَخْبَرْتُكُمْ أَنَّ الْعَدُوَّ يُصَبِّحُكُمْ أَوْ يُمَسِّيكُمْ أَمَا كُنْتُمْ تُصَدِّقُونِي قَالُوا بَلَى قَالَ فَإِنِّي نَذِيرٌ لَكُمْ بَيْنَ يَدَيْ عَذَابٍ شَدِيدٍ فَقَالَ أَبُو لَهَبٍ تَبًّا لَكَ أَلِهَذَا جَمَعْتَنَا فَأَنْزَلَ اللَّهُ تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ

**৩২৫.** আলী ইব্‌নে আবদুল্লাহ্ র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একদিন সাফা (পাহাড়ে) আরোহণ করে ‘হায় সকাল! বলে সকলকে ডাক দিলেন । কুরাইশগণ তাঁর কাছে সমবেত হয়ে বলল, তোমার ব্যাপার কী? তিনি বললেন, তোমরা বল তো, আমি যদি তোমাদের বলি যে, শত্রুবাহিনী সকাল বা সন্ধ্যায় তোমাদের উপর আক্রমণ করতে উদ্যত; তবে কি তোমরা আমার এ কথা বিশ্বাস করবে? তারা বলল, অবশ্যই । তিনি বললেন, আমি তো তোমাদের জন্য এক আসন্ন কঠিন শাস্তির ভয় প্রদর্শনকারী । একথা শুনে আবু লাহাব বলল, তোমার ধ্বংস হোক । এজন্যই কি আমাদেরকে সমবেত করেছিলে? তখন আল্লাহ্ অবতীর্ণ করেন : تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ “আবু লাহাবের দু’হাত ধ্বংস হোক ।”

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট ।

হাদীসটি সূরা শুআরার ৭০২ পৃষ্ঠায় ও সূরা সা‘বার ব্যাখ্যায় ৭০৮ পৃষ্ঠায় এসেছে ।

সমস্ত প্রশংসা আল্লাহর । বুখারীর ব্যাখ্যাগ্রন্থ নাসরুল বারীর ১৯তম পারা সমাপ্ত হয়েছে । এখন ২০তম পারা শুরু হবে । অবশিষ্ট অংশ সমাপ্তির জন্য আল্লাহর কাছে প্রার্থনা করছি । আল্লাহর জন্য এটা কোন কঠিন নয় ।

বুখারী ৭০৯

## سُورَةُ الْمَلَائِكَةِ سُورَةُ فَاطِرْ

## সূরাতুল মালাইকাহ বা সূরা ফাতির

এটি সূরা ফাতির নামে প্রসিদ্ধ। মক্কী সূরা। আয়াত ৪৫, রুকূ ৫

قَالَ مُجَاهِدٌ الْقِطْمِيرُ لِفَافَةُ النَّوَاةِ مُثْقَلَةٌ مُثْقَلَةٌ وَقَالَ غَيْرُهُ الْحَرُورُ بِالنَّهَارِ مَعَ الشَّمْسِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْحَرُورُ بِاللَّيْلِ وَالسَّمُومُ بِالنَّهَارِ وَغَرَابِيبُ أَشَدُّ سَوَادِ الْغِرْبِيبُ الشَّدِيدُ السَّوَادِ

মুজাহিদ র. বলেন, الْقِطْمِيرُ অর্থ - খেজুরের আটির পর্দা। مُثْقَلَةٌ مُثْقَلَةٌ অর্থ ভারাক্রান্ত ব্যক্তি। অন্যরা বলেছেন, الْحَرُورُ অর্থ-দিবাভাগে সূর্যের উত্তাপ। ইব্‌নে আব্বাস রা. বলেছেন, রাতের উত্তাপকে الْحَرُورُ এবং দিনের উত্তাপকে السَّمُومُ বলা হয়। غَرَابِيبُ অর্থ নিকষ কালো। الْغِرْبِيبُ অর্থ অধিক কালো।

قَالَ مُجَاهِدٌ الْقِطْمِيرُ لِفَافَةُ النَّوَاةِ : এখানে وَالَّذِينَ تَدْعُونَ مِنْ دُونِهِ مَا يَمْلِكُونَ مِنْ قِطْمِيرٍ (١٣) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং তিনি (আল্লাহ তা'আলা) ব্যতীত যাদেরকে তোমরা ডাকো তারা খেজুর বিচির চামড়ার সমপরিমাণও ক্ষমতা রাখে না।"

মুজাহিদ বলেন : الْقِطْمِيرُ অর্থ খেজুর দানার পাতলা চামড়া।

مُثْقَلَةٌ مُثْقَلَةٌ এখানে وَإِنْ تَدْعُ مُثْقَلَةٌ إِلَى حِمْلِهَا لَا يُحْمَلْ مِنْهُ شَيْءٌ আয়াতের দিকে ইঙ্গিত।

"যদি কোন বোঝা বহনকারী (অর্থাৎ, পাপিষ্ঠ) কাউকে নিজের বোঝা বহনের জন্য ডাকে তবুও তার থেকে সামান্য পরিমাণও সরানো হবে না।".

তিনি বলেন যে, مُثْقَلَةٌ অর্থ হল অর্থাৎ, বোঝা চাপানো। ইসমে মাফউলের সীগা।

وَقَالَ غَيْرُهُ الْحَرُورُ بِالنَّهَارِ مَعَ الشَّمْسِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْحَرُورُ بِاللَّيْلِ وَالسَّمُومُ بِالنَّهَارِ : এখানে وَمَا يَسْتَوِي الْأَعْمَى وَالْبَصِيرُ وَلَا الظُّلُمَاتُ وَلَا النُّورُ وَلَا الظِّلُّ وَلَا الْحَرُورُ (٢١) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং অন্ধ ও দৃষ্টিশক্তি সম্পন্ন সমান নয়। সমান নয় অন্ধকার ও আলো এবং সমান নয় ছায়া ও তাপ।"

মুজাহিদ র. ছাড়া অন্যরা বলেছেন, الْحَرُورُ এর অর্থ দিনের তাপ যখন সূর্য বের হয়ে আসে, অর্থাৎ, গরম বাতাস, তাপ। হযরত ইবনে আব্বাস রা. বলেন, الْحَرُورُ হল রাতের উষ্ণতা ও السَّمُومُ হল দিনের উষ্ণতা।

উদ্দেশ্য হল الْحَرُورُ গরম বাতাসকে বলে যা রাতে প্রবাহিত হয়। কোন এলাকায় (যেমন লেখকের জেলা বেগুসরাইয়ে) তাকে পালা বলে। আর السَّمُومُ ঐ বাতাস যা দিনে প্রবাহিত হয়।

وَغَرَابِيبُ أَشَدُّ سَوَادِ الْغِرْبِيبُ الشَّدِيدُ السَّوَادِ : এখানে أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ أَنْزَلَ مِنَ السَّمَاءِ مَاءً فَأَخْرَجْنَا بِهِ ثَمَرَاتٍ مُخْتَلِفًا أَلْوَانُهَا وَمِنَ الْجِبَالِ جُدَدٌ بِيضٌ وَحُمْرٌ مُخْتَلِفٌ أَلْوَانُهَا وَغَرَابِيبُ سُودٌ (٢٧) আয়াতের দিকে ইঙ্গিত।

"(হে সম্বোধিত!) তুমি কি এ কথার প্রতি দৃষ্টিপাত করনি যে, আল্লাহ তা'আলা আকাশ থেকে পানি বর্ষণ করেন। অতঃপর আমি তার (পানির) সাহায্যে বিভিন্ন রঙের ফলমূল উদ্গত করি (চাই তার প্রকারভেদ তার থেকে পৃথক পৃথক হোক অথবা একই প্রকারের ফল বিভিন্ন রঙের হোক) এবং অনুরূপভাবে পাহাড় সমূহের ও বিভিন্ন অংশ রয়েছে। (কিছু) সাদা এবং (কিছু) লাল (তার পরও স্বয়ং) তার (সাদা ও লাল এর) ও বিভিন্ন রং রয়েছে (কিছু ধবধবে সাদা ও গাঢ় লাল কিছু হালকা সাদা ও হালকা লাল) এবং (কিছু সাদাও না, লালও না বরং) নিকষ কালো।"

**ব্যাখ্যা :** ثَمَرَاتٍ مُخْتَلِفًا أَلْوَانُهَا ফল সমূহের মধ্যে রঙের বিভিন্নতাকে নাহবী তরকীব অনুসারে حال বানিয়ে مختلفا কে মানসুব উল্লেখ করা হয়েছে। ইতিপূর্বে পাহাড়সমূহে রঙের ভিন্নতাকে অনুরূপভাবে মানুষ ও চতুষ্পদ জন্তু ইত্যাদির মাঝে এই ভিন্নতাকে সিফাত হিসাবে বর্ণনা করা হয়েছে। এই জন্য مختلف মারফু আনা হয়েছে।

এর মধ্যে এদিকে ইঙ্গিত হতে পারে যে, ফলসমূহে রঙের পরিবর্তন এক অবস্থার উপর থাকে না। স্বল্প সময়ের ব্যবধানে তা পরিবর্তন হতে থাকে। পাহাড়, মানুষ ও প্রাণীসমূহ তার বিপরীত। তাদের রং স্বাভাবিকভাবে স্থির থাকে, পরিবর্তন হয় না।

এবং পাহাড়ের বেলায় جدد বলেছেন। এটা جدة এর বহুবচন। যার প্রসিদ্ধ অর্থ রাস্তা। কেউ কেউ جدة এর অর্থ খণ্ড ও অংশ নির্ধারণ করেছেন। উভয় সূরতে উদ্দেশ্য হল পাহাড়ের অংশ সমূহের বিভিন্ন রং। যার মাঝে সর্বপ্রথম সাদা ও সর্বশেষে কালো উল্লেখ করেছেন। মাঝখানে احمر অর্থাৎ, লাল এর সাথে مُخْتَلِفًا أَلْوَانُـــه বর্ণনা করেছেন। এর মধ্যে এই ইঙ্গিত বের হয়ে আসে যে, পৃথিবীতে প্রকৃত রং দুটি- সাদা ও কালো। আর বাকী রং এই সাদা ও কালোর বিভিন্ন ধরণের সংমিশ্রণের ফলেই হয়ে থাকে। (মা'আরিফ)

তিনি বলেন, আয়াতে وَغَرَابِيبُ سُودٌ এর অর্থ : নিকষ কালো। এটা غِرْبِيبَএর বহুবচন। যার অর্থ নিকষ কালো।

বুখারী ৭০৯

# سُورَةُ يس
# সূরা ইয়াসীন

আয়াত ৮৩, রুকূ ৫, মক্কী

سُورَةُ يس وَقَالَ مُجَاهِدٌ فَعَزَّزْنَا شَدَّدْنَا يَا حَسْرَةً عَلَى الْعِبَادِ كَانَ حَسْرَةً عَلَيْهِمْ اسْتِهْزَاؤُهُمْ بِالرُّسُلِ أَنْ تُدْرِكَ الْقَمَرَ لَا يَسْتُرُ ضَوْءُ أَحَدِهِمَا ضَوْءَ الْآخَرِ وَلَا يَنْبَغِي لَهُمَا ذَلِكَ سَابِقُ النَّهَارِ يَتَطَالَبَانِ حَثِيثَيْنِ نَسْلَخُ نُخْرِجُ أَحَدَهُمَا مِنَ الْآخَرِ وَيَجْرِي كُلُّ وَاحِدٍ مِنْهُمَا مِنْ مِثْلِهِ مِنَ الْأَنْعَامِ فَكِهُونَ مُعْجَبُونَ جُنْدٌ مُحْضَرُونَ عِنْدَ الْحِسَابِ وَيُذْكَرُ عَنْ عِكْرِمَةَ الْمَشْحُونِ الْمُوقَرُ وَقَالَ ابْنُ عَبَّاسٍ طَائِرُكُمْ مَصَائِبُكُمْ يَنْسِلُونَ يَخْرُجُونَ مَرْقَدِنَا مَخْرَجِنَا أَحْصَيْنَاهُ حَفِظْنَاهُ مَكَانَتُهُمْ وَمَكَانُهُمْ وَاحِدٌ

মুজাহিদ র. বলেন, فَعَزَّزْنَا অর্থ, আমি শক্তিশালী করলাম। يَا حَسْرَةً عَلَى الْعِبَـــادِ -এর অর্থ দুনিয়াতে রাসূলদের সাথে ঠাট্টা-বিদ্রুপ করার ফলে আখিরাতে তাদের অবস্থা হবে দুঃখজনক। أَنْ تُدْرِكَ الْقَمَـــرَ এর অর্থ- একটি আলো অপরটির আলোর উপর কোন প্রভাব বিস্তার করতে পারে না এবং চন্দ্র ও সূর্যের জন্য তা সম্ভব নয়। سَابِقُ النَّهَـــارِ -এর অর্থ রাত্র এবং দিন উভয়ের মধ্যে একটিকে আমি অপরটি থেকে অপসারিত করি এবং প্রত্যেকেই নিজ নিজ কক্ষপথে সন্তরণ করে। مِنْ مِثْلِهِ অর্থ -অনুরূপ চতুষ্পদ জন্তু। فَكِهُونَ এর অর্থ আনন্দিত। جُنْـــدٌ مُحْـــضَرُونَ হিসাবের সময় তাদেরকে হাযির করা হবে তাদের বাহিনীরূপে। ইকরামা থেকে বর্ণিত আছে, الْمَشْحُونِ অর্থ বোঝাইকৃত।

ইবনে আববাস রা. বলেন, طَائِرُكُمْ - তোমাদের বিপদাপদ। يَنْسِلُونَ - এর অর্থ তারা বেরিয়ে আসবে। مَرْقَدِنَا - এর অর্থ আমাদের বের হবার স্থান। أَحْصَيْنَاهُ "হেফাজত করেছি আমি প্রতিটি বস্তুকে।" مَكَـــانَتُهُمْ এবং مَكَـــانُهُمْ একই। অর্থাৎ, তাদের স্থানে।

وَقَالَ مُجَاهِدٌ فَعَزَّزْنَا شَدَّدْنَا এখানে فَعَزَّزْنَا بِثَالِثٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর আমি তৃতীয়জনের মাধ্যমে জোরদার করলাম।" মুজাহিদ র. বলেন فَعَزَّزْنَا অর্থাৎ, আমি শক্তি পৌঁছালাম। জোরদার করলাম।

এখানে يَا حَسْرَةً عَلَى الْعِبَادِ مَا يَأْتِيهِمْ مِنْ رَسُولٍ إِلَّا كَانُوا بِهِ يَسْتَهْزِئُونَ (٣٠) আয়াতের দিকে ইঙ্গিত।

"আফসোস (এমন) বান্দাদের অবস্থার উপর যে, কখনো তাদের নিকট কোন রাসূল আসেনি যাকে নিয়ে তারা বিদ্রুপ করেনি।"

يَا حَسْرَةً عَلَى الْعِبَادِ كَانَ حَسْرَةً عَلَيْهِمْ اسْتِهْزَاؤُهُمْ بِالرُّسُلِ : তিনি বলেন, আয়াতে يَا حَسْرَةً عَلَى الْعِبَادِ এর উদ্দেশ্য হল, কিয়ামতের দিন কাফেররা নিজেদের উপর আক্ষেপ করবে। এ কারণে যে, দুনিয়াতে তারা রাসূলদেরকে নিয়ে হাসি- ঠাট্টা করেছিল। কারো কারো থেকে এটাও বর্ণিত আছে যে, এই আক্ষেপ ফেরেশতা ও মুমিনদের হবে কাফেরদের অবস্থার উপর যে, তারা নবীদের সাথে, ঠাট্টা-বিদ্রুপ করেছিল।

أَنْ تُدْرِكَ الْقَمَرَ لَا يَسْتُرُ ضَوْءُ أَحَدِهِمَا ضَوْءَ الْآخَرِ وَلَا يَنْبَغِي لَهُمَا ذَلِكَ سَابِقُ النَّهَارِ يَتَطَالَبَانِ حَثِيثَيْنِ : এখানে لَا الشَّمْسُ يَنْبَغِي لَهَا أَنْ تُدْرِكَ الْقَمَرَ وَلَا اللَّيْلُ سَابِقُ النَّهَارِ وَكُلٌّ فِي فَلَكٍ يَسْبَحُونَ (٤٠) আয়াতের দিকে ইঙ্গিত।

"সূর্যের এই সুযোগ নেই যে, চন্দ্রকে ধরে ফেলবে। (অর্থাৎ, সূর্যের সাধ্য নেই যে, সময়ের পূর্বে উদিত হয়ে রাতকে সরিয়ে দিবস বানিয়ে দিবে) আর না রজনী দিবসের পূর্বে আসতে পারবে। (অর্থাৎ, রাতের সাধ্য নেই যে, দিবসের নির্ধারিত সময় শেষ হওয়ার পূর্বে এসে পড়বে। যেমনিভাবে দিবসও রাতের নির্ধারিত সময় শেষ হওয়ার পূর্বে আসতে পারবে না) এবং সকলেই (চন্দ্র, সূর্য) এক একটি কক্ষপথে (হিসাব অনুযায়ী এমনভাবে চলছে, যেন) সাঁতার কাটছে।"

তিনি বলেন যে আয়াতে أَنْ تُدْرِكَ الْقَمَرَ এর উদ্দেশ্য হল যে, ঐ দুটো (চন্দ্র, সূর্য) এর মধ্য থেকে একটির আলো অপরটির আলোকে গোপন করে না। আর এটা তাদের জন্য সমীচীনও নয়। (কেননা প্রত্যেকের জন্য একটি সীমা নির্ধারিত আছে, যা অতিক্রম করতে পারে না। তবে কেয়ামতের সময়ের কথা ভিন্ন।)

سابق النهار (আর না রজনী দিবসের আগে আসতে পারে) উদ্দেশ্য হল, চন্দ্র, সূর্য উভয়টি একটি অপরটিকে খোঁজার প্রচেষ্টায় থাকে। (কিন্তু ঐ সময়, যা আল্লাহ তা'আলা তাদের জন্য নির্ধারণ করে দিয়েছেন, সেটা হচ্ছে কিয়ামত সংঘটিত হওয়ার দিন)

نَسْلَخُ نُخْرِجُ أَحَدَهُمَا مِنَ الْآخَرِ وَيَجْرِي كُلُّ وَاحِدٍ مِنْهُمَا : এখানে وَآيَةٌ لَهُمُ اللَّيْلُ نَسْلَخُ مِنْهُ النَّهَارَ فَإِذَا هُمْ مُظْلِمُونَ (٣٧) আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের জন্য একটি নিদর্শন হল রাত্রি। আমি তার থেকে দিবসকে টেনে নেই। তখন তারা অন্ধকারে থেকে যায়।"

তিনি বলেন, যে, আয়াতে نَسْلَخُ এর অর্থ হল, আমি সেই দুটির মধ্য হতে একটিকে অপরটি থেকে টেনে নেই। বের করে নেই এবং এতদুভয়ের প্রত্যেকটি চলতে থাকে।

مِنْ مِثْلِهِ مِنَ الْأَنْعَامِ : এখানে وَخَلَقْنَا لَهُمْ مِنْ مِثْلِهِ مَا يَرْكَبُونَ (٤٢) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আমি তাদের জন্য নৌকার অনুরূপ এমন সব জিনিস সৃজন করেছি, যেগুলোর উপর তারা আরোহণ করে থাকে।"

তিনি বলেন : আয়াতে مِنْ مِثْلِهِ এর দ্বারা উদ্দেশ্য চতুষ্পদ জন্তু। যেমন : উট ইত্যাদি। যেমন, হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত الابل سفن البر - উট হচ্ছে স্থলজাহাজ।-উমদা

فَكِهُونَ مُعْجَبُونَ : এখানে إِنَّ أَصْحَابَ الْجَنَّةِ الْيَوْمَ فِي شُغُلٍ فَاكِهُونَ (٥٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"নিঃসন্দেহে জান্নাতীরা সেদিন আপন ব্যস্ততায় প্রফুল্ল থাকবে।"

তিনি বলেন, আয়াতে فَكِهُونَ এর অর্থ مُعْجَبُونَ অর্থাৎ, প্রফুল্ল থাকবে।

جُنْدٌ مُحْضَرُونَ عِنْدَ الْحِسَابِ : এখানে لَا يَسْتَطِيعُونَ نَصْرَهُمْ وَهُمْ لَهُمْ جُنْدٌ مُحْضَرُونَ (٧٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"তারা তাদের কোন সাহায্যই করতে পারবে না। এবং তারা (উপাস্যরা) তাদের ক্ষেত্রে এক (বিরোধী) দলে পরিণত হবে।" جُنْدٌ مُحْضَرُونَ : যাদেরকে উপস্থিত করা হবে। তিনি বলেন جُنْدٌ مُحْضَرُونَ ঐ সমস্ত প্রতিমা যেগুলোকে হিসাব-নিকাশের সময় উপস্থিত করা হবে।

وَيُذْكَرُ عَنْ عِكْرِمَةَ الْمَشْحُونِ الْمُوقَرُ : এখানে وَآيَةٌ لَهُمْ أَنَّا حَمَلْنَا ذُرِّيَّتَهُمْ فِي الْفُلْكِ الْمَشْحُونِ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং তাদের জন্য একটি নিদর্শন হল, আমি তাদের সন্তানাদিকে বোঝাইকৃত জাহাজে আরোহণ করিয়েছিলাম।"

তিনি বলেন, হযরত ইকরামা র. থেকে বর্ণিত যে, الْمَشْحُونِ অর্থ বোঝাইকৃত, ভর্তি। الْمُوقَرُ মীমের উপর পেশ, ওয়াও সাকিন এবং ক্বাফ এর পরে রা।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ طَائِرُكُمْ مَصَائِبُكُمْ : এখানে قَالُوا طَائِرُكُمْ مَعَكُمْ আয়াতের দিকে ইঙ্গিত।

(রাসূলগণ উত্তর দিলেন, তোমাদের অশুভ তোমাদের সাথেই লেগে আছে। হযরত ইবনে আব্বাস রা. বলেন : আয়াতে طَائِرُكُمْ দ্বারা উদ্দেশ্য তোমাদের বিপদাপদ তোমাদের সাথেই আছে।

يَنْسِلُونَ يَخْرُجُونَ : এখানে (৫১) وَنُفِخَ فِي الصُّورِ فَإِذَا هُمْ مِنَ الْأَجْدَاثِ إِلَى رَبِّهِمْ يَنْسِلُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং (পুনরায়) সিঙ্গায় ফুঁৎকার দেওয়া হবে। তখন সকলেই আপনা আপনি কবরসমূহ থেকে (বের হয়ে) আপন প্রভূর দিকে দ্রুত বেগে ছুটতে থাকবে।"

তিনি বলেন : يَنْسِلُونَ অর্থ কবরসমূহ থেকে বের হয়ে যাবে।

مَرْقَدِنَا مَخْرَجِنَا : পূর্বের আয়াতের সাথে যুক্ত (৫২) قَالُوا يَا وَيْلَنَا مَنْ بَعَثَنَا مِنْ مَرْقَدِنَا আয়াতের দিকে ইঙ্গিত।

"তারা বলবে, হায় আমাদের দূর্ভাগ্য! আমাদেরকে আমাদের কবরসমূহ থেকে কে উঠিয়েছে?"

তিনি বলেন : আয়াতে مَرْقَدِنَا এর দ্বারা উদ্দেশ্য مَخْرَجِنَا অর্থাৎ, কবর।

أَحْصَيْنَاهُ حَفِظْنَاهُ : এখানে (১২) وَكُلَّ شَيْءٍ أَحْصَيْنَاهُ فِي إِمَامٍ مُبِينٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"আমি সকল বস্তুকে এক স্পষ্ট কিতাবে (অর্থাৎ, লাওহে মাহফুজে) সংরক্ষণ করে রেখেছি।"

তিনি বলেন : أَحْصَيْنَاهُ এর অর্থ, আমি সংরক্ষণ করে রেখে দিয়েছি।

مَكَانَتُهُمْ وَمَكَانُهُمْ وَاحِدٌ : এখানে وَلَوْ نَشَاءُ لَمَسَخْنَاهُمْ عَلَى مَكَانَتِهِمْ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যদি আমি চাইতাম, তাহলে তাদের আকৃতি পরিবর্তন করে দিতাম এই অবস্থায় যে, তারা যেখানে ছিল সেখানেই থেকে যেত।"

তিনি বলেন : مَكَانَتُهُمْ وَمَكَانُهُمْ উভয়টির অর্থ এক অর্থাৎ, তাদের ঘর। তাদের স্থানে তাদেরকে বিকৃত করে দিতেন।

## بَاب وَالشَّمْسُ تَجْرِي لِمُسْتَقَرٍّ لَهَا ذَلِكَ تَقْدِيرُ الْعَزِيزِ الْعَلِيمِ

**২৫০৯. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : وَالشَّمْسُ تَجْرِي لِمُسْتَقَرٍّ لَهَا ذَلِكَ تَقْدِيرُ الْعَزِيزِ الْعَلِيمِ "এবং সূর্য ভ্রমণ করে তার তার আবাসস্থল বা নির্দিষ্ট গন্তব্যের দিকে, এ পরাক্রমশালী সর্বজ্ঞের নিয়ন্ত্রণ।" -পারা : ২৩, রুকূ ২

بَاب তানভীন সহকারে, অর্থাৎ, এই অনুচ্ছেদ আল্লাহ তা'আলার এই বাণী সম্পর্কে।

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا الْأَعْمَشُ عَنْ إِبْرَاهِيمَ التَّيْمِيِّ عَنْ أَبِيهِ عَنْ أَبِي ذَرٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنْتُ مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي الْمَسْجِدِ عِنْدَ غُرُوبِ الشَّمْسِ فَقَالَ يَا أَبَا ذَرٍّ أَتَدْرِي أَيْنَ تَغْرُبُ الشَّمْسُ قُلْتُ اللَّهُ وَرَسُولُهُ أَعْلَمُ قَالَ فَإِنَّهَا تَذْهَبُ حَتَّى تَسْجُدَ تَحْتَ الْعَرْشِ فَذَلِكَ قَوْلُهُ تَعَالَى وَالشَّمْسُ تَجْرِي لِمُسْتَقَرٍّ لَهَا ذَلِكَ تَقْدِيرُ الْعَزِيزِ الْعَلِيمِ

৩২৬. আবু নু'আয়ম র........ আবু যর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা সূর্যাস্তের সময় আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে মসজিদে ছিলাম। তিনি বললেন, হে আবু যর! তুমি কি জান সূর্য কোথায় ডুবে? আমি বললাম, আল্লাহ্ ও তাঁর রাসূল সবচেয়ে ভাল জানেন। তিনি বললেন, সূর্য চলে, অবশেষে আরশের নিচে গিয়ে সেজদা করে।

وَالشَّمْسُ تَجْرِي لِمُسْتَقَرٍّ لَهَا ذَلِكَ تَقْدِيرُ الْعَزِيزِ الْعَلِيمِ : আয়াতে এ কথাই বর্ণনা করা হয়েছে, অর্থাৎ, সূর্য ভ্রমণ করে তার নির্দিষ্ট গন্তব্যের দিকে। এটা পরাক্রমশালী সর্বজ্ঞের নিয়ন্ত্রণ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. বাদউল খালকের ৪৫৪ পৃষ্ঠায়, এখানে তাফসীরের ৭০৯ পৃষ্ঠায় ও তাওহীদের ১১০৫ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا وَكِيعٌ حَدَّثَنَا الْأَعْمَشُ عَنْ إِبْرَاهِيمَ التَّيْمِيِّ عَنْ أَبِيهِ عَنْ أَبِي ذَرٍّ قَالَ سَأَلْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ قَوْلِهِ تَعَالَى وَالشَّمْسُ تَجْرِي لِمُسْتَقَرٍّ لَهَا قَالَ مُسْتَقَرُّهَا تَحْتَ الْعَرْشِ

৩২৭. হুমায়দী র......... আবু যর গিফারী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে আল্লাহ তা'আলার বাণী : وَالشَّمْسُ تَجْرِي لِمُسْتَقَرٍّ لَهَا -এর ব্যাখ্যা সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বলেছেন, সূর্যের গন্তব্যস্থল আরশের নিচে।

**ব্যাখ্যা :** এটি পূর্বোল্লেখিত হাদীসের ভিন্ন আরেকটি সনদ। ইমাম মুসলিম প্রথম খণ্ডের ৮৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**আধুনিক বিজ্ঞান ও নতুন আবিষ্কার**

আধুনিক দর্শন ও গবেষণা অনুসারে পূর্বের বর্ণনাসমূহের উল্লেখিত ব্যাখ্যার উপর বিভিন্ন প্রশ্ন আরোপিত হয় :

**১ম প্রশ্ন :** সাধারণ দর্শন হল, সূর্য যদি এক স্থানে অস্ত যায়, তাহলে অপর স্থানে উদিত হয়। এ জন্য সর্বাবস্থায় তার উদয় ও অস্ত অব্যাহত থাকে। তারপর অস্তমিত হওয়ার পর আরশের নিচে যাওয়া ও সেজদা করার কী অর্থ হতে পারে?

**২য় প্রশ্ন :** আল্লাহর আরশের যে ধরণ কুরআন, হাদীস থেকে বুঝা যায়, তা হল আরশ সমস্ত নভোমণ্ডল ও ভূমণ্ডল পরিবেষ্টন করে আছে। এই জমিন ও আসমান তার গ্রহ ও নক্ষত্ররাজিসহ সকল কিছুই তার অন্তর্ভুক্ত। এবং আরশ এই সকল নভোমণ্ডলীয় সৃষ্টিজগতকে নিজের অন্তর্গত করে নিয়েছে। এই দৃষ্টিকোণ থেকে সূর্য সর্বাবস্থায় ও সব সময় আরশের নিচে রয়েছে। তারপরও অস্ত যাওয়ার পর, আরশের নিচে যাওয়ার কী উদ্দেশ্য হতে পারে?

**৩য় প্রশ্ন :** হাদীসগুলোর বাহ্যিক অর্থ থেকে একথা বুঝা যায় যে, সূর্য আপন ঠিকানায় পৌঁছে বিরতি দেয়। যে সময়ে আল্লাহর সম্মুখে সেজদা করে, সামনের ভ্রমণের জন্য অনুমতি গ্রহণ করে। অথচ সূর্যের পরিভ্রমণ কখনই খতম হয় না। এটা দিব্যিদর্শনের বিষয়। এরপরও সূর্যের উদয় ও অস্ত যেহেতু বিভিন্ন স্থান হিসেবে সার্বক্ষণিক হতে থাকে তখন এই স্থিরতা ও বিরতিও সার্বক্ষণিক হওয়া উচিৎ। যার ফল এই দাঁড়ায় যে, সূর্য কোন সময়ই ভ্রমণ করে না।

**উত্তর :** এই প্রশ্নগুলোর উত্তর বুঝার আগে আয়াতটি নিয়ে একটু ভাবা উচিৎ। আয়াতের বক্তব্য তো পরিষ্কার যে, সূর্য চলতে থাকে তার গন্তব্যের দিকে।

مُسْتَقَرٌّ এর অর্থ স্থির হওয়ার সময় ও স্থির হওয়ার স্থানও হতে পারে। অর্থাৎ, زماني হতে পারে এবং مكاني ও হতে পারে। সর্বাধিক উপযোগী ও উত্তম হল مُسْتَقَرزماني উদ্দেশ্য নেওয়া। অর্থাৎ, ঐ সময় যখন সূর্য তার নির্ধারিত ভ্রমণ পূর্ণ করে শেষ করে ফেলবে। এই সূরতে আয়াতের অর্থ এই হবে, যে সূর্য তার আপন কক্ষপথে এমন মজবুত ও সুদৃঢ় শৃঙ্খলার সাথে ভ্রমণ করে যাচ্ছে, যার মাঝে এক মিনিট বা এক সেকেন্ডের অমিলও হয় না। হাজার হাজার বছর যাবত এই কক্ষপথে অতিক্রম করে যাচ্ছে। তারপরও এই ভ্রমণ চিরস্থায়ী নয় বরং তার একটা বিশেষ ঠিকানা (নির্ধারিত সময়) রয়েছে। যেখানে গিয়ে তার এই ভ্রমণ বন্ধ হয়ে শেষ হয়ে যাবে। সেটি হচ্ছে কিয়ামতের দিন।

সূরা যুমারের একটি আয়াত থেকেও এই ব্যাখ্যার সমর্থন পাওয়া যায় যে, ঠিকানা দ্বারা উদ্দেশ্য হল কালগত ঠিকানা অর্থাৎ, কিয়ামতের দিন।

خَلَقَ السَّمَاوَاتِ وَالْأَرْضَ بِالْحَقِّ يُكَوِّرُ اللَّيْلَ عَلَى النَّهَارِ وَيُكَوِّرُ النَّهَارَ عَلَى اللَّيْلِ وَسَخَّرَ الشَّمْسَ وَالْقَمَرَ كُلٌّ يَجْرِي لِأَجَلٍ مُسَمًّى

এই আয়াতে রাত দিনের পরিবর্তনকে স্বাভাবিক দৃষ্টিতে দৃষ্টান্ত হিসেবে উল্লেখ করা হয়েছে যে, আল্লাহ তা'আলা রাতকে দিবস দ্বারা ঢেকে দেন এবং দিবসকে রাত এর দ্বারা। যেন রাত ও দিনকে দুটো আবরণের সাথে উপমা দেওয়া হয়েছে। রাতের আবরণকে দিবসের উপর রেখে দেন, তখন রাত হয়ে যায়। দিবসের আবরণকে রাতের উপর রেখে দেন, তখন দিবস হয়ে যায়। তারপর বলেন যে, সূর্য ও চন্দ্র আল্লাহ তা'আলার অধীন ও তার আদেশের অনুগত। প্রত্যেকটিই নির্ধারিত সময় পর্যন্ত চলতে থাকবে। এখানে لِأَجَلٍ مُسَمًّى শব্দ রয়েছে। যার অর্থ নির্ধারিত সময়। এই আয়াতের অর্থ দাড়াল যে, সূর্য ও চন্দ্র, উভয়টির ভ্রমণ চিরস্থায়ী নয়। এগুলোর ভ্রমণের সময় সীমা নির্ধারিত রয়েছে। নির্ধারিত সময়ে পৌঁছে তা শেষ হয়ে যাবে। এই ব্যাখ্যা অনুযায়ী আয়াতের অর্থ স্পষ্ট। উল্লেখিত প্রশ্নসমূহ থেকে কোন প্রশ্ন ও সন্দেহ উত্থাপিত হবে না।

অবশ্য যদি مستقر مكاني (অবস্থানস্থল) উদ্দেশ্য নেওয়া হয়। তাহলেও তার ঠিকানা সূর্যের কক্ষপথের ঐ কেন্দ্রকে বলা হবে। সৃষ্টির সূচনা লগ্নে যেখান থেকে তার ভ্রমণ শুরু হয়েছিল। সেই কেন্দ্রে পৌঁছে তার নূতন ভ্রমণ শুরু হয়। এখন কথা হল সেই কেন্দ্র কোথায়? ও কোনটি? সৃষ্টির সূচনালগ্নে যেখান থেকে সূর্যের পরিভ্রমণ শুরু হয়েছিল সেটি? কুরআন শরীফ এ ধরনের আলোচনায় মানুষকে জড়িত করে না। যার সাথে মানুষের ধর্মীয় অথবা পার্থিব কোন কল্যাণ সংশ্লিষ্ট নয়। কুরআন শরীফ প্রকৃত উদ্দেশ্যের দিকে মানুষকে দৃষ্টি আকর্ষণ করে। আর সেই উদ্দেশ্য হল আল্লাহ তা'আলার অপার ক্ষমতা ও তাঁর জ্ঞানের বিশালতা প্রকাশের বর্ণনা যে, এই বিশ্বের বুকে সবচেয়ে বড় ও আলোকোজ্জ্বল গোলক হল সূর্য। এটিও নিজে নিজেই সৃষ্টি হয়নি। নিজে নিজেই কোন নড়াচড়া তার মাঝে সৃষ্টি হয় না। তার এই দিবা-নিশি ভ্রমণে প্রতি মুহূর্তে আল্লাহর অনুমতি নিয়েও তার অনুগত হয়ে চলে।

রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মদীনা মুনাওয়ারায় সূর্যাস্তের সময় এক প্রশ্নোত্তরের মাধ্যমে এই বাস্তবতা সম্পর্কে সর্তক হওয়ারই নির্দেশ দিয়েছেন। যেখানে বলেছেন সূর্য অস্ত যাওয়ার পর, আরশের নিচে আল্লাহ তা'আলাকে সেজদা করে এবং পরবর্তী ভ্রমণের জন্য তার কাছে প্রার্থনা করে। যখন অনুমতি হয় তখন নিয়মতান্ত্রিক সম্মুখে অগ্রসর হয় এবং প্রভাতে পূর্ব দিগন্তে উদিত হয়।

যার সারকথা এতটুকুই যে, সূর্য উদয় ও অস্তের সময় পৃথিবীর বুকে এক নূতন বিপ্লব সৃষ্টি হয়। যার ভিত্তি সূর্যের উপর। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পরিবর্তনের এই মুহূর্তকে মানুষের সতর্কতার জন্য উপযুক্ত ভেবে এই উপদেশ দিচ্ছেন যে, সূর্যকে নিজের ইচ্ছাধীন, আপন শক্তিতে গতিশীল মনে করো না। এটা শুধু আল্লাহ তা'আলার অনুমতি ও ইচ্ছার অনুগত হয়ে চলে। তার প্রতিটি উদয় ও অস্ত আল্লাহ তা'আলার অনুমতিতে হয়ে থাকে। এটা তার আদেশের অনুগত। তার (সূর্যের) এই আদেশের অনুগত হয়ে ভ্রমণ করাকেই সেজদা বলে আখ্যায়িত করা হয়েছে।

কেননা প্রত্যেক বস্তুর সেজদা তার সাথে সঙ্গতিপূর্ণ অবস্থাতেই হয়ে থাকে। স্বয়ং কুরআন শরীফই যার স্পষ্ট বিবরণ দিয়েছে।

كُلٌّ قَدْ عَلِمَ صَلٰوتَهٗ وَتَسْبِيْحَهٗ : অর্থাৎ, সকল সৃষ্টিই আল্লাহর উপাসনা ও পবিত্রতা বর্ণনায় লিপ্ত। কিন্তু প্রত্যেকের উপাসনা ও পবিত্রতা বর্ণনার পদ্ধতি ভিন্ন ভিন্ন। প্রত্যেক সৃষ্টিকেই তার উপাসনা ও তাসবীহের (পবিত্রতা বর্ণনার) পদ্ধতি শিখিয়ে দেওয়া হয়। যেমন, মানুষকে তার নামায ও তাসবীহের পদ্ধতি বলে দেওয়া হয়েছে। এজন্য সূর্যের সেজদার অর্থ মানুষের মত জমিনে মাথা রেখে, সেজদা বুঝা সঠিক হবে না।

আর একথা সকলেরই জানা আছে যে, আল্লাহর আরশ সমস্ত নভোমণ্ডল-ভূমণ্ডল ও গ্রহ নক্ষত্রকে পরিবেষ্টন করে আছে। তাহলে একথা স্পষ্ট যে, সূর্য সবখানে, সারাক্ষণ, আরশের নিচেই আছে। অভিজ্ঞতা বলে যে, স্পষ্ট বিষয় যে,

সূর্য একস্থানে অস্ত যায় তখন অন্য স্থানে উদিতও হয়ে যায়। কোন মুহূর্তই তার উদয় ও অস্ত থেকে শুন্য নেই। তাহলে সূর্য সর্বাবস্থায় আরশের নিচেই থাকে এবং সর্বাবস্থায় তার উদয় ও অস্তও হয়ে থাকে।

হাদীসের সারকথা হল, সূর্য তার পূর্ণ ভ্রমণে আরশের নিচে আল্লাহর সম্মুখে সেজদারত থাকে। অর্থাৎ, তার অনুমতি ও আদেশের অনুগত হয়ে ভ্রমণ করতে থাকে। অতএব, এই সেজদা ও অনুমতির জন্য তার কোন বিরতি দেওয়া ও স্থির হওয়ার প্রয়োজন হয় না। সে তার কক্ষপথে ভ্রমণের মাঝে প্রতি মুহূর্তে আল্লাহ তা'আলার সেজদাও করে ও সামনে চলার অনুমতিও প্রার্থনা করে। এ ধারাবাহিকতা কিয়ামতের আগ পর্যন্ত চলতে থাকবে।

**হযরত আবু যর রা.**

উপনাম আবু যর, উপাধি মাসীহুল উম্মত। নাম জুনদুব ইবনে জানাদাহ। প্রসিদ্ধ মতানুযায়ী পিতার নাম জানাদাহ ইবনে কা'ব। মাতার নাম রামলাহ বিনতে রাবী'আহ। তাঁকে তার দাদা আলীর দিকে সম্বন্ধ করে গিফারীও বলা হয়। তাঁর উপনাম তাঁর নামের উপর প্রাধান্য লাভ করে। তিনি আবু যর গিফারী নামে সকলের মাঝে প্রসিদ্ধ হন। খোদাভীরুতা ও আধ্যাত্মিকতায় সাহাবায়ে কেরামের মাঝে তিনি বিশেষ বৈশিষ্ট্যের অধিকারী ছিলেন।

হযরত আবু যর রা. ইসলাম গ্রহণের পূর্বে বংশীয় রীতি অনুযায়ী লুটতরাজে কারো থেকে পিছিয়ে ছিলেন না। তবে স্বভাবগত ভাবেই একত্ববাদে বিশ্বাসী ছিলেন। সুতরাং ইসলামের সূচনালগ্নে মুসলমানদের দলভুক্ত হন। তিনি ইসলাম গ্রহণকারীদের মাঝে পঞ্চম নম্বর ছিলেন। স্বয়ং আবু যর রা. থেকে বর্ণিত আছে যে, আমাকে আমার প্রিয়তম (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) কয়েকটি বিষয়ে উপদেশ দিয়েছেন।

১. দরিদ্র লোকদের সাথে হৃদ্যতা রাখবে।

২. নিজের থেকে নিচু স্তরের লোকদের প্রতি তাকাবে।

৩. নিজের থেকে উঁচু স্তরের লোক (ধন-সম্পদের দিক থেকে) এর দিকে তাকাবে না।

৪. সর্বদা সত্য কথা বলবে। যদিও তোমাকে প্রাণে মেরে ফেলা হোক না কেন।

আল্লাহর রাস্তায় (শরীয়তের হুকুমসমূহ বর্ণনা করার ক্ষেত্রে) তিরস্কারকারীদের তিরস্কারের প্রতি ভ্রুক্ষেপ করবে না। (হিলয়াতুল আউলিয়া থেকে সংগৃহীত)

শেষ জীবনে মদীনা মুনাওয়ারার নিকটবর্তী রাবাযাহ নামক গ্রামে স্বপরিবারে বসবাস করতে থাকেন। অবশেষে ৮ই জিলহজ্জ হিজরী ৩২ সনে আপন প্রভুর সাথে মিলিত হন। হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. তার জানাযার নামায পড়ান। যাতে সাহাবীগণ শরীক হয়েছিলেন। তাঁর থেকে সর্বমোট দুই শত একাশিটি হাদীস বর্ণিত রয়েছে। তন্মধ্যে বুখারী শরীফে রয়েছে চৌদ্দটি ও মুসলিম শরীফে রয়েছে উনত্রিশটি।

## سُورَةُ الصَّافَّات
## সূরা সাফ্‌ফাত

আয়াত ১৮২, রুকূ ৫, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ وَيَقْذِفُونَ بِالْغَيْبِ مِنْ مَكَانٍ بَعِيدٍ مِنْ كُلِّ مَكَانٍ يُرْمَوْنَ وَاصِبٌ دَائِمٌ لَازِبٌ لَازِمٌ تَأْتُونَنَا عَنْ الْيَمِينِ يَعْنِي الْحَقَّ الْكُفَّارُ تَقُولُهُ لِلشَّيْطَانِ غَوْلٌ وَجَعُ بَطْنٍ يُنْزَفُونَ لَا تَذْهَبُ عُقُولُهُمْ قَرِينٌ شَيْطَانٌ يُهْرَعُونَ كَهَيْئَةِ الْهَرْوَلَةِ يَزِفُّونَ النَّسَلَانُ فِي الْمَشْيِ وَبَيْنَ الْجِنَّةِ نَسَبًا قَالَ كُفَّارُ قُرَيْشٍ الْمَلَائِكَةُ بَنَاتُ اللَّهِ وَأُمَّهَاتُهُمْ بَنَاتُ سَرَوَاتِ الْجِنِّ وَقَالَ اللَّهُ تَعَالَى وَلَقَدْ عَلِمَتْ الْجِنَّةُ إِنَّهُمْ لَمُحْضَرُونَ سَتُحْضَرُ لِلْحِسَابِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَنَحْنُ الصَّافُّونَ الْمَلَائِكَةُ صِرَاطِ الْجَحِيمِ سَوَاءِ الْجَحِيمِ وَوَسَطِ الْجَحِيمِ لَشَوْبًا يُخْلَطُ طَعَامُهُمْ وَيُسَاطُ بِالْحَمِيمِ مَدْحُورًا مَطْرُودًا بَيْضٌ مَكْنُونٌ اللُّؤْلُؤُ الْمَكْنُونُ وَتَرَكْنَا عَلَيْهِ فِي الْآخِرِينَ يُذْكَرُ بِخَيْرٍ وَيُقَالُ يَسْتَسْخِرُونَ يَسْخَرُونَ بَعْلًا رَبًّا

মুজাহিদ র. বলেছেন, আল্লাহ তা'আলার বাণী : وَيَقْذِفُونَ بِالْغَيْبِ مِنْ مَكَانٍ بَعِيدٍ এ- বর্ণিত مِنْ مَكَانٍ بَعِيدٍ অর্থ , সকল স্থান থেকে। وَيُقْذَفُونَ مِنْ كُلِّ جَانِبٍ - এর অর্থ, নিক্ষিপ্ত হবে তাদের প্রতি। وَاصِبٌ অর্থ- অবিরাম বা অব্যাহত। لَازِبٌ অর্থ , আঠালো। تَأْتُونَنَا عَنِ الْيَمِينِ -এর অর্থ, "তোমরা তো হক, কল্যাণ এবং স্বাচ্ছন্দের আশ্বাসসহ আমাদের কাছে আসতে"- এ কথাগুলো কাফেররা শয়তানকে বলবে। غَوْلٌ অর্থ পেটের ব্যাথা। يُنْزَفُونَ অর্থ তাদের বুদ্ধি নষ্ট হবে না। قَرِينٌ শয়তান। يُهْرَعُونَ-এর অর্থ দ্রুত পদক্ষেপে চলা। يَزِفُّونَ দ্রুতগতিতে পথ চলা। وَبَيْنَ الْجِنَّةِ نَسَبًا - কুরাইশ কাফেররা বলত,"ফেরেশতারা আল্লাহ্র কন্যা এবং তাদের মায়েরা জিন নেত্রীদের কন্যা।" আল্লাহ্ বলেন, وَلَقَدْ عَلِمَتِ الْجِنَّةُ إِنَّهُمْ لَمُحْضَرُونَ "জিনেরা জানে, তাদেরও উপস্থিত করা হবে– তাদের হাজির করা হবে শাস্তির জন্য।"

ইব্‌নে আব্বাস রা. বলেন, لَنَحْنُ الصَّافُّونَ "আমরা তো সারিবদ্ধভাবে দণ্ডায়মান" -দ্বারা ফেরেশতাদের বোঝানো হয়েছে। صِرَاطِ الْجَحِيمِ এবং سَوَاءِ الْجَحِيمِ – وَوَسَطِ الْجَحِيمِ অর্থ - জাহান্নামের মধ্যে। لَشَوْبًا তাদের খাদ্য ফুটন্ত পানি মিশ্রিত। مَدْحُورًا অর্থ বিতাড়িত। بَيْضٌ مَكْنُونٌ অর্থ -সুরক্ষিত মুক্তা। وَتَرَكْنَا عَلَيْهِ فِي الْآخِرِينَ -আর তাদের যশোগাথা আলোচিত হতে থাকবে। يَسْتَسْخِرُونَ অর্থ তারা উপহাস করত। بَعْلًا অর্থ -দেবমূর্তি।

وَقَالَ مُجَاهِدٌ وَيَقْذِفُونَ بِالْغَيْبِ مِنْ مَكَانٍ بَعِيدٍ مِنْ كُلِّ مَكَانٍ وَيُقْذَفُونَ مِنْ كُلِّ جَانِبٍ يُرْمَوْنَ

এবং মুজাহিদ র. সূরা সাবা এর আয়াত وَيَقْذِفُونَ بِالْغَيْبِ مِنْ مَكَانٍ بَعِيدٍ (এবং তারা বিনা বাচবিচারে কথাবার্তা বহুদূর থেকে বলতে থাকে)- এর ব্যাখ্যায় বলেন, يُرْمَوْنَ অর্থাৎ, যাচাই-বাছাইহীন পাথর নিক্ষেপ করতে থাকে (দুনিয়াতে) দূরবর্তী স্থান থেকে অর্থাৎ, সকল স্থান থেকে। নবীদেরকে কখনো 'কবি', কখনো 'যাদুকর', কখনো 'গণক' বলে থাকে। দ্বিতীয় আয়াত সূরা সাফ্‌ফাতের وَيُقْذَفُونَ مِنْ كُلِّ جَانِبٍ

"এবং সেই (শয়তানকে) সকল দিক থেকে নিক্ষেপ করে প্রবঞ্চিত করা হয়।" মুজাহিদ র. বলেন, وَيُقْذَفُونَ مِنْ كُلِّ جَانِبٍ يُرْمَوْنَ অর্থাৎ, সকল দিক থেকে নিক্ষেপ করা হয়, মারা হয়।

وَاصِبٌ دَائِمٌ পূর্ববর্তী আয়াতের সাথে সংযুক্ত (৯) دُحُورًا وَلَهُمْ عَذَابٌ وَاصِبٌ আয়াতের দিকে ইঙ্গিত।

دحورا পূর্ববর্তী আয়াতের ফেল يُقْذَفُونَ এর মাফউলে লাহু হয়েছে। অর্থাৎ, "নিক্ষেপ করা হয় বিতাড়ণের উদ্দেশ্যে। আর (পরকালে) তার জন্য চিরস্থায়ী শাস্তি হবে।"

لَازِبٌ لَازِمٌ তিনি বলেন : لَازِبٌ অর্থ স্থায়ী। ইবনে আব্বাস রা থেকে বর্ণিত, কঠিন শাস্তি।-উমদা

(১১) إِنَّا خَلَقْنَاهُمْ مِنْ طِينٍ لَازِبٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"আমি তাদেরকে শক্ত মাটি (গাঢ় এটেল মাটি) থেকে সৃষ্টি করেছি।" তিনি বলেন, আয়াতে لَازِبٌ অর্থ লাসা জাতীয়, আঠালো।

قَالُوا إِنَّكُمْ كُنْتُمْ تَأْتُونَنَا عَنِ الْيَمِينِ আয়াতের দিকে ইঙ্গিত। এখানে : تَأْتُونَنَا عَنِ الْيَمِينِ يَعْنِي الْحَقَّ الْكُفَّارُ تَقُولُهُ لِلشَّيْطَانِ

"অনুসারীরা (তাদের নেতাদেরকে) বলবে যে, (আমাদেরকে তোমরাই পথভ্রষ্ট করেছ, কেননা) আমাদের নিকট তোমাদের আগমন অত্যন্ত শক্তির সাথে হত।" (অর্থাৎ, তোমরা আমাদের উপর শক্তি প্রয়োগ করে আমাদেরকে পথভ্রষ্ট করতে)

তিনি বলেন, আয়াতে الْيَمِينِ এর অর্থ সত্য। উদ্দেশ্য হল, এই যে, হাশরের মাঠে কাফেররা শয়তানদেরকে বলবে, تَأْتُونَنَا عَنِ الْيَمِينِ অর্থাৎ, হে নেতাগণ! তোমরা আমাদের কাছে সত্য কথার দিক থেকে আসতে, আর বলতে যে, আমাদের মতবাদ সত্য এবং রসূলের শিক্ষা ভুল (আল্লাহর আশ্রয় চাই)।

এর মধ্যে اَلْكُفَّارُ হল মুবতাদা আর تَقُولُهُ لِلشَّيْطَانِ তার খবর।

অর্থাৎ, কাফেররা এই কথা শয়তানদেরকে বলবে। অন্য কপিতে যা টীকায় আছে অর্থাৎ, الجن الكفار এই সূরতে اَلْكُفَّ সিফাত হবে الجن এর।

لَا فِيهَا غَوْلٌ وَلَا هُمْ عَنْهَا يُنْزَفُونَ (٤٧) এখানে : غَوْلٌ وَجَعُ بَطْنٍ يُنْزَفُونَ لَا تَذْهَبُ عُقُولُهُمْ আয়াতের দিকে ইঙ্গিত।

"না তাতে (জান্নাতের সুস্বাদু পানীয়তে) মাথাবাথ্যার উপাদান থাকবে। (যেমন দুনিয়ার পানীয়গুলোতে থাকে, যাকে خمر বলা হয়) আর না তদ্বারা অচেতনতা আসবে।"

তিনি বলেন, আয়াতে, غَوْلٌ এর অর্থ পেট ব্যথা। এবং يُنْزَفُونَ এর অর্থ "না তার দ্বারা চেতনাহীন উম্মাদ হবে।"

**ব্যাখ্যা :** غَـــوْلٌ এর অর্থ, অধিকাংশ ভাষাবিদ 'মাথাব্যথা, বেহুঁশ হওয়া ও মাথা চক্কর দেয়া' লিখেছেন। আবার কেউ কেউ পেট ব্যথার কথাও বর্ণনা করেছেন। মা'আরিফুল কুরআন হাফিজ ইবনে জারীর র. এর সূত্রে লিখেছেন যে, এখানে غَـــوْلٌ বিপদের অর্থে এসেছে। উদ্দেশ্য হল এই যে, জান্নাতের পানীয় এর মাঝে এমন কোন বিপদ থাকবে না যেমন দুনিয়ার পানীয়গুলোর মাঝে পাওয়া যায়। মাথাব্যাথাও থাকবে না, পেটব্যাথাও থাকবে না এবং আকলশূন্যও হবে না। মা'আরিফুল কুরআন) قَالَ قَائِلٌ مِنْهُمْ إِنِّي كَانَ لِي قَرِينٌ (٥١) এই قَرِينٌ شَيْطَانٌ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের (জান্নাতীদের) মধ্য থেকে এক প্রবক্তা বলে উঠবে যে, (দুনিয়াতে) আমার একজন সাথী ছিল।"

তিনি বলেন : قَرِينٌ شَيْطَانٌ অর্থ : সঙ্গী, সাথী।

فَهُمْ عَلَى آثَارِهِمْ يُهْرَعُونَ (٧٠) এখানে : يُهْرَعُونَ كَهَيْئَةِ الْهَرْوَلَةِ আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর তারাও তাদের পদাঙ্ক অনুসরণ করে দ্রুত চলছিল।"

তিনি বলেন, আয়াতে يُهْرَعُونَ এর অর্থ দ্রুত গতিতে চলা, দৌড়ানোর মত। (উদ্দেশ্য হল, নিজের পথভ্রষ্ট বাপ-দাদার অন্ধ অনুসরণে, কোন ধরণের চিন্তা-ভাবনা ছাড়াই তাদের পথে দৌড়াতে থাকত।

فَأَقْبَلُوا إِلَيْهِ يَزِفُّونَ (٩٤) এখানে : يَزِفُّونَ النَّسَلَانُ فِي الْمَشْيِ আয়াতের দিকে ইঙ্গিত।

"সুতরাং লোকেরা তার কাছে দ্রুত পদে (ভীত সন্ত্রস্ত ও ক্রুদ্ধ হয়ে) ছুটে এল।"

তিনি বলেন আয়াতে, يَزِفُّونَ এর অর্থ দ্রুত চলা, زف থেকে নির্গত : ছোট ছোট পা ফেলে দৌড়ানো।

وَبَيْنَ الْجِنَّةِ نَسَبًا قَالَ كُفَّارُ قُرَيْشٍ الْمَلَائِكَةُ بَنَاتُ اللَّهِ وَأُمَّهَاتُهُمْ بَنَاتُ سَرَوَاتِ الْجِنِّ وَقَالَ اللَّهُ تَعَالَى وَلَقَدْ عَلِمَتْ الْجِنَّةُ إِنَّهُمْ لَمُحْضَرُونَ سَتُحْضَرُ لِلْحِسَابِ :

এখানে وَجَعَلُوا بَيْنَهُ وَبَيْنَ الْجِنَّةِ نَسَبًا আয়াতের দিকে ইঙ্গিত। "ঐ সকল লোক আল্লাহ তা'আলা ও নিজেদের মাঝে আত্মীয়তার সম্পর্ক স্থাপন করেছে।"

তিনি বলেন যে, وَبَيْنَ الْجِنَّةِ نَسَبًا দ্বারা উদ্দেশ্য হল, কুরাইশের কাফেররা বলত যে, ফেরেশতারা হলেন আল্লাহর কন্যা।

(এ ব্যাপারে, হযরত আবু বকর রা. জিজ্ঞেস করলেন, তাহলে তাদের মা কে? তখন তারা বলল যে,) তাদের মা হল সর্দার জিনদের কন্যাগণ। আল্লাহ তা'আলা ইরশাদ করেন, وَلَقَدْ عَلِمَتِ الْجِنَّةُ إِنَّهُمْ لَمُحْضَرُونَ (١٥٨)

"জিনেরা ভালভাবেই জেনে নিয়েছে (অর্থাৎ, তাদের বিশ্বাস রয়েছে) যে, (سَتُحْــضَرُ لِلْحِــسَابِ) অবশ্য শীঘ্রই (কিয়ামতের দিন) হিসাব-নিকাশের জন্য তাদের উপস্থিত করা হবে।"

وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَنَحْنُ الصَّافُّونَ الْمَلَائِكَةُ : এখানে (١٦٥) وَإِنَّالَنَحْنُ الصَّافُّونَ আয়াতের দিকে ইঙ্গিত

"এবং আমরা সারিবদ্ধভাবে দাঁড়িয়ে যাই।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, الصَّافُّونَ এর দ্বারা উদ্দেশ্য হল ফেরেশতাগণ। অর্থাৎ, এটা ফেরেশতাদের উক্তি।

صِرَاطِ الْجَحِيمِ سَوَاءِ الْجَحِيمِ وَوَسَطِ الْجَحِيمِ : এখানে (٢٣) فَاهْدُوهُمْ إِلَى صِرَاطِ الْجَحِيمِ আয়াতের দিকে ইঙ্গিত

"অতপর তাদেরকে জাহান্নামের পথ বলে দাও।"

এবং فاطلع فراه في سواء الجحيم আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর সে ব্যক্তি উঁকি দিবে, তখন তাকে জাহান্নামের মাঝখানে দেখবে।"

তিনি বলেন যে, صِرَاطِ الْجَحِيمِ سَوَاءِ الْجَحِيمِ وَسَطِ الْجَحِيمِ তিনটির অর্থ এক ও অভিন্ন। অর্থাৎ, জাহান্নামের মাঝখানে।

لَشَوْبًا يُخْلَطُ طَعَامُهُمْ وَيُسَاطُ بِالْحَمِيمِ : এখানে (٦٧) ثُمَّ إِنَّ لَهُمْ عَلَيْهَا لَشَوْبًا مِنْ حَمِيمٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর তাদেরকে ফুটন্ত পানি (পুঁজের সাথে) মিশ্রিত করে দেওয়া হবে।"

তিনি বলেন : لَشَوْبًا مِنْ حَمِيمٍ আয়াতে অর্থ হবে, তাদের খাদ্য মিশ্রিত হবে ফুটন্ত গরম পানির সাথে। ساط يسوط سوطا এর অর্থ خلط يخلط আসে।

مَدْحُورًا مَطْرُودًا : এখানে قَالَ اخْرُجْ مِنْهَا مَذْءُومًا مَدْحُورًا আয়াতের দিকে ইঙ্গিত।

"এখান (আকাশ) থেকে লাঞ্ছিত ও অপদস্থ হয়ে বেরিয়ে যাও।"

তিনি বলেন, আয়াতে مَدْحُورًا এর অর্থ বহিস্কৃত বিতাড়িত।

জানা থাকা প্রয়োজন যে, এ শব্দটি এই সূরায় নেই, বরং সূরা আ'রাফের। এজন্য আল্লামা আইনী র. বলেন, এটা তার স্থান নয়। এই সূরাতে যেটা আছে, সেটা হল, وَيُقْذَفُونَ مِنْ كُلِّ جَانِبٍ دُحُورًا وَلَهُمْ عَذَابٌ وَاصِبٌ যার আলোচনা ইতিপূর্বে এসেছে।

بَيْضٌ مَكْنُونٌ اللُّؤْلُؤُ الْمَكْنُونُ : এখানে كَأَنَّهُنَّ بَيْضٌ مَكْنُونٌ আয়াতের দিকে ইঙ্গিত।

"যেন ডিম, যা (পাখার নিচে) লুকানো আছে।"

তিনি বলেন : আয়াতে بَيْضٌ مَكْنُونٌ এর দ্বারা উদ্দেশ্য গুপ্ত মোতি (প্রকৃত পক্ষে জান্নাতী হুরদের প্রশংসা করা হয়েছে যে, পরিচ্ছন্নতা ও নম্রতার দিক থেকে মোতিসদৃশ)

وَتَرَكْنَا عَلَيْهِ فِي الْآخِرِينَ يُذْكَرُ بِخَيْرٍ : এখানে وَتَرَكْنَا عَلَيْهِ فِي الْآخِرِينَ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আমি তার জন্য পরবর্তীদের মাঝে একথা রেখে দিলাম যে, তাঁর উপর শান্তি বর্ষিত হতে থাকে।"

তিনি বলেন : উদ্দেশ্য হল, তার সদালোচনা হতে থাকবে।

وَيُقَالُ يَسْتَسْخِرُونَ يَسْخَرُونَ এখানে (١٤) وَإِذَا رَأَوْا آيَةً يَسْتَسْخِرُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যখন তারা কোন অলৌকিক ঘটনা প্রত্যক্ষ করে, তখন সেটা নিয়ে হাসি-ঠাট্টা করে থাকে।"

তিনি বলেন, يَسْتَسْخِرُونَ অর্থাৎ, হাসি ঠাট্টা করে।

بَعْلًا رَبًّا এখানে (١٢٥) أَتَدْعُونَ بَعْلًا وَتَذَرُونَ أَحْسَنَ الْخَالِقِينَ আয়াতের দিকে ইঙ্গিত।

"তোমরা কি বা'ল কে (একটি প্রতিমার নাম) ডাকবে এবং তাকে ছেড়ে দিবে, যিনি সব কিছু উত্তমরূপে সৃজন করেছেন?"

তিনি বলেন, আয়াতে বা'ল অর্থ : প্রভু।

**ব্যাখ্যা :** بَعْلًـا একটি প্রতিমার নাম। বনি ইসরাঈলের একটি দল তার পূজা করত। শাইখুল ইসলাম যাকারিয়া আনসারী বুখারীর ব্যাখ্যাগ্রন্থ তুহফাতুল বারীতে লিখেছেন যে, ঐ লোকেরা এই প্রতিমার নামে শহরের নাম রাখে বা'লাবাক্কু। এই লোকদেরই সঠিক পথপ্রদর্শনের জন্য আল্লাহ তা'আলা হযরত ইলিয়াস আ.কে প্রেরণ করে বললেন, যে এই অঞ্চলে গিয়ে একত্ববাদের শিক্ষা দাও।

## বুখারী ৭০৯ بَاب وَإِنَّ يُونُسَ لَمِنْ الْمُرْسَلِينَ

**২৫১০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "এবং নিঃসন্দেহে ইউনুস ছিল রাসূলদের একজন।" পারা : ২৩, রুকূ ৯

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي وَائِلٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا يَنْبَغِي لِأَحَدٍ أَنْ يَكُونَ خَيْرًا مِنْ يُونُسَ بْنِ مَتَّى

৩২৮. কুতায়বা ইব্‌নে সাঈদ....আবদুল্লাহ ইব্‌নে মাসউদ রা. থেকে বর্ণিত,তিনি বলেন,রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, (ইউনুস) ইবনে মাত্তার চেয়ে উত্তম দাবী করা কারো জন্য সমীচীন নয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি রহস্যপূর্ণ। সামনে মুত্তাসিল সনদে আসবে।

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ فُلَيْحٍ قَالَ حَدَّثَنِي أَبِي عَنْ هِلَالِ بْنِ عَلِيٍّ مِنْ بَنِي عَامِرِ بْنِ لُؤَيٍّ عَنْ عَطَاءِ بْنِ يَسَارٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَنْ قَالَ أَنَا خَيْرٌ مِنْ يُونُسَ بْنِ مَتَّى فَقَدْ كَذَبَ

৩২৯. ইবরাহীম ইব্‌নে মুনযির র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, যে বলে আমি ইউনুস ইবনে মাত্তার চেয়ে উত্তম সে মিথ্যা বলে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি রহস্যপূর্ণ, তাৎপর্যমণ্ডিত। বুখারী : পৃ. ৬৬২ হাদীস : ১২৮ দ্রষ্টব্য।

## বুখারী ৭০৯ سُورَةُ ص

## সূরা সোয়াদ অর্থাৎ, সূরা সাফফাত

بسم الله الرحمن الرحيم যেমন টীকার কপিতে আছে।

আয়াত ৮৮, রুকূ ৫, মক্কী

### অবতীর্ণ হওয়ার প্রেক্ষাপট

এই সূরার প্রাথমিক আয়াতগুলোর প্রেক্ষাপট এই যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর চাচা আবু তালিব যখন অসুস্থ হয়ে গেলেন, তখন আবু জেহেল এবং আস ইবনে ওয়াইল সহ কুরাইশের কাফেরদের বড় বড় নেতৃবর্গ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্পর্কে অভিযোগ করার জন্য আবু তালিবের কাছে আসল। তারা বলল যে, আপনার ভাতিজা আমাদের উপাস্যদের নিন্দা করে। আবু তালিব সেই সর্দারদের সম্মুখে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে ডেকে জিজ্ঞেস করলেন। তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন : আমি তো শুধু এমন এক কালিমা বলাতে চাই যার মাধ্যমে সারা আরব তাদের সম্মুখে মাথানত করবে এবং অনারব লোকেরা কর প্রদান করবে।

এতদশ্রবনে আবু জেহেল বলল, বলো সেই কালিমা কি? আমরা এক কালিমা নয়, দশ কালিমা বলতে প্রস্তুত তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, لااله الا الله বলো। একথা শুনতেই কুরাইশের কাফেররা ক্রোধান্বিত হয়ে দাঁড়িয়ে গেল। এবং বলতে লাগল, এটা বড় আশ্চর্যজনক কথা। সে সকল উপাস্যদেরকে এক উপাস্যে পরিণত করেছে। এর উপরই সূরা সোয়াদের আয়াতসমূহ অবতীর্ণ হয়। (ইবনে কাছীর থেকে সংগৃহীত)

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ الْعَوَّامِ قَالَ سَأَلْتُ مُجَاهِدًا عَنْ السَّجْدَةِ فِي ص قَالَ سُئِلَ ابْنُ عَبَّاسٍ فَقَالَ أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمْ اقْتَدِهْ وَكَانَ ابْنُ عَبَّاسٍ يَسْجُدُ فِيهَا

৩৩০. মুহাম্মদ ইবনে বাশশার র......... আওয়াম রা. থেকে বর্ণনা করেন যে, তিনি বলেন, আমি মুজাহিদকে সূরা সাদ-এর সাজদা সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, (এ বিষয়ে) ইব্‌নে আব্বাস রা. কে ও প্রশ্ন করা হয়েছিল তিনি (অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা.) সে أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمْ اقْتَدِهْ আয়াত পাঠ করলেন। "তারাই সে লোক যাঁদেরকে আল্লাহ তা'আলা সঠিক পথ প্রদর্শন করেছেন তথা সৎপথে পরিচালিত করেছেন, সুতরাং তাঁদের পথের অনুসরণ করুন।" হযরত ইব্‌নে আব্বাস রা. এতে সেজদা করতেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট

আরো বিস্তারিত ব্যাখ্যার জন্য সুরায়ে আন'আমের তাফসীরে নাসরুল বারীতে ১৫২ নং হাদীসের ব্যাখ্যা দেখুন।

حَدَّثَنِي مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عُبَيْدٍ الطَّنَافِسِيُّ عَنْ الْعَوَّامِ قَالَ سَأَلْتُ مُجَاهِدًا عَنْ سَجْدَةٍ فِي ص فَقَالَ سَأَلْتُ ابْنَ عَبَّاسٍ مِنْ أَيْنَ سَجَدْتَ فَقَالَ أَوَ مَا تَقْرَأُ وَمِنْ ذُرِّيَّتِهِ دَاوُدَ وَسُلَيْمَانَ أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمْ اقْتَدِهْ فَكَانَ دَاوُدُ مِمَّنْ أُمِرَ نَبِيُّكُمْ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يَقْتَدِيَ بِهِ فَسَجَدَهَا دَاوُدُ عَلَيْهِ السَّلَام فَسَجَدَهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عُجَابٌ عَجِيبٌ الْقِطُّ الصَّحِيفَةُ هُوَ هَا هُنَا صَحِيفَةُ الْحِسَابِ وَقَالَ مُجَاهِدٌ فِي عِزَّةٍ مُعَازِّينَ الْمِلَّةِ الْآخِرَةِ مِلَّةُ قُرَيْشٍ الِاخْتِلَاقُ الْكَذِبُ الْأَسْبَابُ طُرُقُ السَّمَاءِ فِي أَبْوَابِهَا قَوْلُهُ جُنْدٌ مَا هُنَالِكَ مَهْزُومٌ يَعْنِي قُرَيْشًا أُولَئِكَ الْأَحْزَابُ الْقُرُونُ الْمَاضِيَةُ فَوَاقٍ رُجُوعٍ قِطَّنَا عَذَابَنَا اتَّخَذْنَاهُمْ سُخْرِيًّا أَحَطْنَا بِهِمْ أَتْرَابٌ أَمْثَالٌ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْأَيْدُ الْقُوَّةُ فِي الْعِبَادَةِ الْأَبْصَارُ الْبَصَرُ فِي أَمْرِ اللَّهِ حُبَّ الْخَيْرِ عَنْ ذِكْرِ رَبِّي مِنْ ذِكْرِ طَفِقَ مَسْحًا يَمْسَحُ أَعْرَافَ الْخَيْلِ وَعَرَاقِيبَهَا الْأَصْفَادِ الْوَثَاقِ

৩৩১. মুহাম্মাদ ইব্‌নে আবদুল্লাহ্‌ র........ আওয়াম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি মুজাহিদকে সূরা সোয়াদ-এর সেজদা সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, আমি ইব্‌নে আব্বাস রা. - কে জিজ্ঞেস করেছিলাম, (এ সূরায়) সেজদা কোত্থেকে? অর্থাৎ, কোন প্রমাণের ভিত্তিতে? তিনি বললেন, তুমি কি কুরআনের সূরা আনআমের এ আয়াত পড়নি- وَمِنْ ذُرِّيَّتِهِ دَاوُدَ وَسُلَيْمَانَ أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمْ اقْتَدِهْ "আর তার বংশধর দাউদ ও সুলায়মান-তাদেরই আল্লাহ্‌ সঠিক পথে পরিচালিত করেছেন, সুতরাং তাঁদের পথের অনুসরণ কর। দাউদ তাঁদের অন্যতম। তোমাদের নবীকে অর্থাৎ, আমাদের সকলের নবী রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে তাঁদের অনুসরণের নির্দেশ দেয়া হয়েছে যেহেতু দাউদ আ.-এর সেজদার কথা তার মধ্যে আছে, তাই নবী এ সূরায় সিজ্‌দা করেছেন্। عُجَابٌ অর্থ -অত্যাশ্চর্য الْقِطُّ অর্থ লিপি। এখানে صَحِيفَةُ الْحِسَابِ দ্বারা নেকলিপি বোঝানো হয়েছে। মুজাহিদ বলেছেন, عِزَّةٍ অর্থ ঔদ্ধত্য। الْمِلَّةِ الْآخِرَةِ মানে কুরাইশদের ধর্মাদর্শ। الِاخْتِلَاقُ অর্থ -মিথ্যা। الْأَسْبَابُ আকাশের পথসমূহ। جُنْدٌ مَا هُنَالِكَ مَهْزُومٌ - এ বাহিনীও সে ক্ষেত্রে অবশ্যই পরাজিত হবে অর্থাৎ, কুরাইশ সম্প্রদায়। أُولَئِكَ الْأَحْزَابُ অর্থাৎ, অতীতকাল। فَوَاقٍ - অর্থ প্রত্যাবর্তন। قِطَّنَا অর্থ আমাদের শাস্তি। اتَّخَذْنَاهُمْ سُخْرِيًّا অর্থ আমরা তাদের ঠাট্টার পাত্র বানিয়েছি। أَحَطْنَا بِهِمْ - অর্থ

তাদের বেষ্টন করে রেখেছি। أَتْرَابٌ মানে -সমবয়স্কা। ইব্‌নে আব্বাস রা. বলেন, الْأَيْدُ ইবাদতে শক্তি। الْأَبْصَارُ-এর মর্ম- আল্লাহর কাছে সূক্ষ্মদর্শী ব্যক্তি। حُبَّ الْخَيْرِ অর্থ - আল্লাহর স্মরণ থেকে। ذِكْرِ শব্দ থেকে। طَفِقَ مَسْحًا তিনি ঘোড়াগুলোর পা ও গলায় হাত বুলাতে লাগলেন। الْأَصْفَادِ মানে -শৃঙ্খল (বাঁধন)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট

**কোন মুহাম্মদ ইবনে আব্দুল্লাহ বুখারীর উস্তাদ ছিলেন?**

অধিকাংশ মুহাদ্দিসীনের ঝোক এদিকে যে, ইমাম বুখারীর উস্তাদ হলেন : শায়েখ মুহাম্মদ ইবনে ইয়াহইয়া ইবনে আব্দুল্লাহ যুহলী নিশাপুরী র.। ইমাম বুখারীর নিশাপুরে অবস্থানকালে তাঁর ব্যাপক গ্রহণযোগ্যতা ও প্রসিদ্ধি ছিল। প্রচুর লোক তার দরবারে উপস্থিত হত। একদা কোন এক লোক ইমাম এর নিকট জিজ্ঞাসা করল, কুরআনের শব্দমালা সম্পর্কে আপনার অভিমত কী? ইমাম বললেন : افعالنا مخلوقة والفاظنا من افعالنا

সুতরাং এ থেকেই এক গণ্ডগোলের সূচনা হল। কেউ বলল ইমাম বুখারী বলেছেন : কুরআনের শব্দমালা সৃষ্ট। অপর কেউ বলল যে, এমন বলেন নি। অতএব, দুটি দল হয়ে গেল এবং তাদের মাঝে দাঙ্গা হাঙ্গামার সম্ভাবনা সৃষ্টি হল। তখন স্থানীয় লোকেরা সকলকে বের করে দিল। কিন্তু আলোচনা অব্যাহত থাকল। কিছুদিন পর এক লোক ইমাম বুখারী র.-এর কাছে প্রকাশ্যে জিজ্ঞেস করল, তখন ইমাম বললেন : القران كلام الله غير مخلوق وافعال العباد مخلوقة ومن زعم اني قلت لفظي بالقران مخلوق فهو كذاب অর্থাৎ, যে ব্যক্তি বলে, আমি কুরআনের শব্দমালাকে সৃষ্ট বলেছি, সে মিথ্যুক। আমি তো বলেছি : القران كلام الله غير مخلوق وافعال العباد مخلوقة

ইমাম বুখারীর কথা সঠিক ও সত্য ছিল এবং কুরআন থেকে গবেষণালব্দ ছিল। আল্লাহ তা'আলার বাণী : وَاللَّهُ خَلَقَكُمْ وَمَا تَعْمَلُونَ (٩٦) যার স্পষ্ট উদ্দেশ্য এই যে, মানুষ সৃষ্ট এবং তার সকল কার্যাদি সৃষ্ট ও নশ্বর। বিষয়টি একেবারেই পরিষ্কার ছিল। কিন্তু কিছু লোক ব্যাপক গ্রহণযোগ্যতার কারণে হিংসাবশতঃ অথবা ইমামের কথা ভাল করে বুঝতে না পেরে তার বদনাম ছড়িয়ে দিল। এ সংবাদ নিশাপুরের বড় মুহাদ্দিস মুহাম্মদ ইবনে ইয়াহইয়া পর্যন্ত পৌঁছে গেল। মুহাম্মদ ইবনে ইয়াহইয়া ঘোষণা করে দিলেন : "আল্লাহর কালাম কুরআন সৃষ্ট নয়। যে মনে করবে কুরআনের শব্দমালা সৃষ্ট সে বিদ'আতী। তাকে বয়কট করা হবে। এরপর থেকে যে মুহাম্মদ ইবনে ইসমাঈল (ইমাম বুখারী র.) -এর কাছে যাবে তাকে অভিযুক্ত মনে করতে হবে।"

ইমাম যুহলী র. নিজের মজলিসে ঘোষণা করে দিলেন, "যে কুরআনের শব্দকে নশ্বর বলে তার জন্য আমার বৈঠকে আসার অনুমতি নেই।" এ ঘোষণার পর ইমাম মুসলিম র. এবং আহমদ ইবনে সালামাহ র. যুহলী র. এর মজলিস থেকে উঠে গেলেন এবং ইমাম বুখারীর সাথেই সম্পর্ক অটুট রাখলেন।

মোটকথা, ইমাম বুখারী র. যেখানেই ইমাম যুহলীর বর্ণনা এসেছে, সেখানে পূর্ণ পরিচয় দেন নি বরং অস্পষ্টতার সাথে উল্লেখ করেন। এখানেও মুহাম্মদ ইবনে ইয়াহইয়ার স্থানে সম্মানিত দাদার দিকে সম্বন্ধ করেছেন -মুহাম্মদ ইবনে আব্দুল্লাহ।

কিন্তু হতে পারে, 'মুহাম্মদ ইবনে আব্দুল্লাহ' দ্বারা মুহাম্মদ ইবনে আব্দুল্লাহ ইবনে মুবারক উদ্দেশ্য। আল্লাহই বেশি ভাল জানেন।-উমদা

عُجَابٌ عَجِيبٌ : এখানে إِنَّ هَذَا لَشَيْءٌ عُجَابٌ আয়াতের দিকে ইঙ্গিত। "প্রকৃতপক্ষে এটা অত্যন্ত আশ্চর্যজনক কথা।"

তিনি বলেন : عُجَابٌ এর অর্থ আশ্চর্য, বিস্ময়কর বিষয়।

الْقِطُّ الصَّحِيفَةُ هُوَ هَا هُنَا صَحِيفَةُ الْحِسَابِ এখানে وَقَالُوا رَبَّنَا عَجِّلْ لَنَا قِطَّنَا قَبْلَ يَوْمِ الْحِسَابِ (١٦) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং এসব লোক বলে, হে আমাদের প্রভূ! আমাদের অংশ হিসাব দিবসের পূর্বেই দিয়ে দিন।'

তিনি বলেন, যে আয়াতে الْقِـطُّ এর অর্থ الـصَّحِيفَةُ অর্থাৎ, কাগজের পাণ্ডুলিপি। এখানে এর দ্বারা উদ্দেশ্য নেকআমলনামা।

এই ব্যাখ্যাই হযরত সাঈদ ইবনে জুবাইর র. থেকে বর্ণিত আছে। কোন কপিতে صَحِيفَةُ الْحِسَابِ আছে। এই সূরতে অর্থ হবে, হিসাব-নিকাশের পাণ্ডুলিপি। অর্থাৎ, পরকালে যে শাস্তি আমাদের হবে তা এখানেই আমাদেরকে দিয়ে দিন। মুজাহিদ র. ও কাতাদাহ র. অন্যদের থেকেও এটাই বর্ণিত আছে। কাফেররা এটা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বিদ্রুপাত্মকভাবে বলত। উদ্দেশ্য থাকত কিয়ামতকে অস্বীকার করা। যে যদি প্রকৃতপক্ষেই কেয়ামত থেকে থাকে, তাহলে এখনই আমাদের অংশ অর্থাৎ, শাস্তি দিয়ে দেওয়া হোক। যখন আল্লাহর শাস্তি হবে না তখন বুঝা যাবে যে, কেয়ামত হবে না।

وَقَالَ مُجَاهِدٌ فِي عِـــزَّةٍ مُعَـــازِّينَ "বরং এই কাফেররা গোঁড়ামি ও বিরোধিতায় (পতিত) রয়েছে।" এবং মুজাহিদ র. বলেন যে, عِزَّةٍ এর অর্থ : مُعَازِّينَ (মীমের উপর পেশ দিয়ে) অর্থাৎ, সম্মান ও খ্যাতি অর্জনে বিজয় লাভে চেষ্টাকারী এবং কেউ বলেছেন, সত্যের ব্যাপারে অহংকারী। হঠকারী।

مَا سَمِعْنَا بِهَذَا فِي الْمِلَّةِ الْآخِرَةِ إِنْ هَذَا إِلَّا اخْتِلَـــاقٌ (٧) এখানে : الْمِلَّةِ الْآخِرَةِ مِلَّةُ قُرَيْشٍ الْاخْتِلَاقُ الْكَذِبُ আয়াতের দিকে ইঙ্গিত।

"আমরা একথা পূর্বের ধর্মে শ্রবণ করি নি। এগুলো তো কেবল মনগড়া কথাবার্তা।"

তিনি বলেন, الْمِلَّةِ الْآخِرَةِ এর দ্বারা উদ্দেশ্য হল. কুরাইশের ধর্ম। الْاخْتِلَـــاقُ অর্থ মিথ্যা। এটাই মুজাহিদ র. ও কাতাদাহ র. এর ব্যাখ্যা। হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে যে, পূর্ববর্তী ধর্ম দ্বারা উদ্দেশ্য ঈসা আ. এর ধর্ম অর্থাৎ, খৃষ্ট ধর্ম। যারা কিতাবধারী তাদেরকেও আমরা একথা বলতে শুনি নি যে, সকল খোদার পরিবর্তে এক প্রভুকে আকড়ে ধরো। পরিশেষে তারাও তো তিন খোদায় বিশ্বাসী এবং রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে রাসূল মানে না। যদি পূর্ববর্তী কিতাবে তার কোন ভিত্তি থাকত তাহলে তারা তা গ্রহণ করতো। বুঝা গেল এগুলো শুধু মনগড়া কথাবার্তা। নাউযুবিল্লাহ।

الْأَسْبَابُ طُرُقُ السَّمَاءِ فِي أَبْوَابِهَا : এখানে فَلْيَرْتَقُوا فِي الْأَسْبَابِ আয়াতের দিকে ইঙ্গিত।

"তবে তাদের উচিৎ সিঁড়ি লাগিয়ে তারা যেন (আকাশের উপর) আরোহণ করে।" এটি ধমকের সুরে তিরস্কার।

তিনি বলেন যে, الْأَسْبَابُ এর অর্থ আকাশের দরজাগুলোতে, তার রাস্তাসমূহ।

قَوْلُهُ جُنْدٌ مَا هُنَالِكَ مَهْزُومٌ يَعْنِي قُرَيْـــشًا : "বহু বাহিনীর মধ্য থেকে একটিকে এখানে (অর্থাৎ, মক্কায়) পরাজিত করা হবে।"(সুতরাং বদর যুদ্ধ থেকে মক্কা বিজয়ের পূর্ব পর্যন্ত সময়ের মাঝে এই ভবিষ্যতবাণী পূর্ণতা লাভ করে।)

তিনি বলেন, جُنْدٌ এবং তার সিফাত مَهْزُومٌ দ্বারা উদ্দেশ্য মক্কার কোরাইশগণ।

أُولَئِكَ الْأَحْزَابُ الْقُرُونُ الْمَاضِيَةُ : এখানে وَأَصْحَابُ الْأَيْكَةِ أُولَئِكَ الْأَحْزَابُ (١٣) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আইকার অধিবাসীরা মিথ্যা প্রতিপন্ন করেছিল এবং সেই দলগুলো (যাদের আলোচনা مـــن الاحـــزاب শব্দে এসেছে) এরাই।"

তিনি বলেন : أُولَئِكَ الْـأَحْزَابُ দ্বারা উদ্দেশ্য পূর্ববর্তী সম্প্রদায়সমূহ। যাদের উপর আল্লাহর শাস্তি অবতীর্ণ হয়েছে। যেমন. নূহ আ. এর সম্প্রদায় ইত্যাদি।

فَوَاقٍ رُجُوعٍ : এখানে وَمَا يَنْظُرُ هَؤُلَاءِ إِلَّا صَيْحَةً وَاحِدَةً مَا لَهَا مِنْ فَوَاقٍ (١٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"এই লোকেরা (অর্থাৎ, মিথ্যাবাদীরা) শুধুমাত্র এক বিকট চিৎকারের (অর্থাৎ, দ্বিতীয়বার সিঙ্গায় ফুঁৎকারের) অপেক্ষায় আছে। যার মধ্যে শ্বাস গ্রহণের সুযোগ থাকবে না।"

তিনি বলেন : فَوَاق এর অর্থ رُجُوع অর্থাৎ, দুনিয়াতে ফিরে আসতে পারবে না।

قِطَّنَا عَذَابَنَا : এখানে رَبَّنَا عَجِّلْ لَنَا قِطَّنَا قَبْلَ يَوْمِ الْحِسَابِ (١٦) আয়াতের দিকে ইঙ্গিত।

কেউ কেউ বলেছেন যে, এটা পুনরাবৃত্তি। আসলে বিষয়টি এমন নয়। কেননা, প্রথমে قِطَّنَا এর ব্যাখ্যা করা হয়েছে الصحيفة এর মাধ্যমে আর এখানে করা হয়েছে عَذَابَنَا এর মাধ্যমে। (অর্থাৎ, আমাদের শাস্তি তরান্বিত করুন)। তাছাড়া এটা অধিকাংশ কপিতে পাওয়া যায় না।-উমদা

اَتَّخَذْنَاهُمْ سُخْرِيًّا أَحَطْنَا بِهِمْ : এখানে اَتَّخَذْنَاهُمْ سُخْرِيًّاام زاغت عنهم الابصار আয়াতের দিকে ইঙ্গিত।

"আমরা কি (অন্যায়ভাবে), তাদেরকে ঠাট্টা-বিদ্রূপ করেছিলাম (অথচ তারা তার যোগ্য ছিল না ফলে তারা জাহান্নামে আসেনি) নাকি (বিষয়টি এমন যে, জাহান্নামে বিদ্যমান রয়েছে কিন্তু) তাদের (দর্শণ) থেকে দৃষ্টিভ্রম হয়েছে (যে তাদের উপর দৃষ্টি পড়ছে না।"

اَتَّخَذْنَاهُمْ سُخْرِيًّا : এর ব্যাখ্যা করেছেন أَحَطْنَا بِهِمْ দ্বারা অর্থাৎ, আমরা কি তাদেরকে ঠাট্টা বিদ্রুপের মাঝে অন্তর্ভুক্ত করে নিয়েছিলাম। উদ্দেশ্য এই যে, শাস্তির সাথে এটা ভিন্ন একটি শাস্তির কারণ হবে। যে, যে সমস্ত লোকদেরকে আমরা খারাপ ও ভ্রান্ত মনে করে হাসি-ঠাট্টা করতাম তাদেরকে তো এখানে দেখছি না, তারা শাস্তি থেকে বেঁচে গেল।

أَتْرَابٌ أَمْثَالٌ : এখানে وَعِنْدَهُمْ قَاصِرَاتُ الطَّرْفِ أَتْرَابٌ (٥٢) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং তাদের নিকট থাকবে, আনত নয়না সমবয়স্কা রমণীগন।" (উদ্দেশ্য হুরগণ) তিনি বলেন, أَتْرَابٌ এর অর্থ أَمْثَالٌ অর্থাৎ, একই রকম সমবয়স্কা, ترب এর বহুবচন।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْأَيْدُ الْقُوَّةُ فِي الْعِبَادَةِ الْأَبْصَارُ الْبَصَرُ فِي أَمْرِ اللَّهِ : এখানে وَاذْكُرْ عِبَادَنَا إِبْرَاهِيمَ وَإِسْحَاقَ وَيَعْقُوبَ أُولِي الْأَيْدِي وَالْأَبْصَارِ (٤٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আমার বান্দা ইবরাহীম, ইসহাক এবং ইয়াকূব আ.-কে স্মরণ কর। যারা অনেক হাত বিশিষ্ট এবং অনেক চক্ষু বিশিষ্ট ছিল।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন : الْأَيْدُ এর অর্থ হল উপাসনার শক্তি এবং الْأَبْصَارُ এর অর্থ আল্লাহর কাজে চিন্তা ভাবনাকারী ছিলেন।

উদ্দেশ্য হল, আমলী ও ফিকরী শক্তি আল্লাহর আনুগত্যে ব্যয় করতেন। এক কিরাআতে الايدي ইয়া সহকারে আছে। কিন্তু এক কিরাআত ইয়া ছাড়া আছে। প্রবল ধারণা অনুযায়ী ইমাম বুখারী দ্বিতীয় কিরাআতের ব্যাখ্যা করেছেন।

حُبَّ الْخَيْرِ عَنْ ذِكْرِ رَبِّي مِنْ ذِكْرِ : এখানে فَقَالَ إِنِّي أَحْبَبْتُ حُبَّ الْخَيْرِ عَنْ ذِكْرِ رَبِّي حَتَّى تَوَارَتْ بِالْحِجَابِ (٣٢) আয়াতের দিকে ইঙ্গিত।

সে বলতে লাগল, (আফসোস) আমি সম্পদের ভালবাসায় মুগ্ধ হয়ে আপন প্রভূর স্মরণ থেকে উদাসীন হয়ে গেছি। এমন কি সূর্য পর্দার আড়ালে (পশ্চিমাকাশে) অস্তমিত হয়ে গেল। অর্থাৎ, হযরত সুলায়মান আ. উৎকৃষ্ট ঘোড়াসমূহ দর্শনে ব্যস্ত থাকায় আসরের নামায ছুটে গেল।

তিনি বলেন, আয়াতে عَنْ ذِكْرِ رَبِّي এর অর্থ হল مِنْ ذِكْرِ

طَفِقَ مَسْحًا يَمْسَحُ أَعْرَافَ الْخَيْلِ وَعَرَاقِيبَهَا : এখানে فَطَفِقَ مَسْحًا بِالسُّوقِ وَالْأَعْنَاقِ (٣٣) আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর সে সেই (ঘোড়াগুলোর) গোছা ও ঘাড়সমূহের উপর (তরবারী দ্বারা) হাত বুলানো শুরু করল।" (অর্থাৎ, সেগুলোকে যবাই করে ফেলল)

তিনি বলেন, আয়াতে طَفِــقَ مَــسْحًا এর অর্থ হাত পৌঁছাতে লাগল ঘোড়াগুলোর ঘাড় ও কুঁজসমূহের উপর। অর্থাৎ জবাই করে ফেলল।

জানা থাকা প্রয়োজন যে, এই আয়াতের ভিন্ন আরেকটি ব্যাখ্যা হল, "স্নেহের হাত বুলাতে লাগল।"

الْأَصْفَادِ الْوَثَاقِ : এখানে مُقَرَّنِينَ فِي الْأَصْفَادِ (৩৮) আয়াতের দিকে ইঙ্গিত।

"জিঞ্জিরসমূহে আবদ্ধ ছিল।" তিনি বলেন : الْأَصْفَادِ এর অর্থ, জিঞ্জিরসমূহ, বেড়িসমূহ। صفد ও صفاد এর বহুবচন।

## بَاب قَوْلِهِ هَبْ لِي مُلْكًا لَا يَنْبَغِي لِأَحَدٍ مِنْ بَعْدِي إِنَّكَ أَنْتَ الْوَهَّابُ বুখারী ৭১০

**২৫১১. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "(হে আমার রব!) আমাকে দান করুন এমন এক রাজ্য, যা আমার পরে কারো পক্ষে সহজলভ্য হবে না। আপনি তো পরমদাতা।" ৩৮ : ৩৫, পারা : ২৩, রুকূ ১২

حَدَّثَنَا إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا رَوْحٌ وَمُحَمَّدُ بْنُ جَعْفَرٍ عَنْ شُعْبَةَ عَنْ مُحَمَّدِ بْنِ زِيَادٍ عَنْ أَبِي هُرَيْرَةَ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّ عِفْرِيتًا مِنْ الْجِنِّ تَفَلَّتَ عَلَيَّ الْبَارِحَةَ أَوْ كَلِمَةً نَحْوَهَا لِيَقْطَعَ عَلَيَّ الصَّلَاةَ فَأَمْكَنَنِي اللَّهُ مِنْــهُ وَأَرَدْتُ أَنْ أَرْبِطَهُ إِلَى سَارِيَةٍ مِنْ سَوَارِي الْمَسْجِدِ حَتَّى تُصْبِحُوا وَتَنْظُرُوا إِلَيْهِ كُلُّكُمْ فَذَكَرْتُ قَوْلَ أَخِي سُلَيْمَانَ رَبِّ هَبْ لِي مُلْكًا لَا يَنْبَغِي لِأَحَدٍ مِنْ بَعْدِي قَالَ رَوْحٌ فَرَدَّهُ خَاسِئًا

৩৩২. ইসহাক ইব্‌নে ইবরাহীম র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, গত রাতে অবাধ্য জিনের একটি দৈত্য আমার কাছে এসেছিল- অথবা এ ধরনের একটি কথা তিনি বললেন- আমার নামায নষ্ট করার জন্য। তখন আল্লাহ্ আমাকে তার উপর ক্ষমতা দান করলেন। আমি ইচ্ছা করলাম, মসজিদের খুঁটিগুলোর একটির সাথে ওকে বেঁধে রাখবো, যাতে ভোরে তোমরা সকলে ওটাকে দেখতে পাও। তখন আমার ভাই হযরত সুলায়মান আ. -এর দোয়া স্মরণ হল, رَبِّ هَبْ لِي مُلْكًا لَا يَنْبَغِي لِأَحَــدٍ مِــنْ بَعْــدِي "হে আমার প্রতিপালক! আমাকে দান কর এমন এক রাজ্য যার অধিকারী আমি ছাড়া আর কেউ না হয়।" রাবী রাওহ বলেন, এরপর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে অপমান করে তাড়িয়ে দেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সালাতের ৬৬, ১৬১, ৪৮৬ - ৪৮৭ পৃষ্ঠায় এবং এখানে তাফসীরের ৭১০ পৃষ্ঠায় এসেছে।

যেহেতু রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুগে নিয়মতান্ত্রিক কোন জেলখানা ছিল না। এজন্য মসজিদে বসিয়ে দেওয়া হতো এবং সেখান থেকে কোথাও যেতে দেওয়া হত না। সর্বপ্রথম হযরত উমর রা. মক্কা শরীফে ঘর ক্রয় করে জেলখানা নির্মাণ করেছিলেন।

**প্রশ্নোত্তর :** এখানে প্রশ্ন সৃষ্টি হয় যে, জিন হোক বা শয়তান হোক মানুষের ন্যায় মাটির সৃষ্ট নয়, তাহলে তাকে কিভাবে বাঁধা যাবে?

**উত্তর :** জিন অথবা শয়তান যখন কোন মানুষ বা বিড়াল অথবা কুকুরের আকৃতিতে আসে, তখন তার মাঝে মানুষের আনুষাঙ্গিক বিষয়াদি এসে যায়।

মুসান্নাফে আব্দুর রাযযাকে আছে, এই ইফরীত (দানব) বিড়ালের আকৃতিতে এসেছিল। সুতরাং বাধার ক্ষেত্রে কোন প্রশ্ন থাকল না।

## بَاب قَوْلُهُ وَمَا أَنَا مِنْ الْمُتَكَلِّفِينَ

**২৫১২. অনুচ্ছেদ :** ৫৪৬ আল্লাহ্ তা'আলার বাণী : "আমি লৌকিকতাকারীদের অন্তর্ভুক্ত নই।"

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ دَخَلْنَا عَلَى عَبْدِ اللَّهِ بْنِ مَسْعُودٍ قَالَ يَا أَيُّهَا النَّاسُ مَنْ عَلِمَ شَيْئًا فَلْيَقُلْ بِهِ وَمَنْ لَمْ يَعْلَمْ فَلْيَقُلْ اللَّهُ أَعْلَمُ فَإِنَّ مِنْ الْعِلْمِ أَنْ يَقُولَ لِمَا لَا يَعْلَمُ اللَّهُ أَعْلَمُ قَالَ اللَّهُ عَزَّ وَجَلَّ لِنَبِيِّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنْ الْمُتَكَلِّفِينَ وَسَأُحَدِّثُكُمْ عَنْ الدُّخَانِ إِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ دَعَا قُرَيْشًا إِلَى الْإِسْلَامِ فَأَبْطَئُوا عَلَيْهِ فَقَالَ اللَّهُمَّ أَعِنِّي عَلَيْهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ فَأَخَذَتْهُمْ سَنَةٌ فَحَصَّتْ كُلَّ شَيْءٍ حَتَّى أَكَلُوا الْمَيْتَةَ وَالْجُلُودَ حَتَّى جَعَلَ الرَّجُلُ يَرَى بَيْنَهُ وَبَيْنَ السَّمَاءِ دُخَانًا مِنْ الْجُوعِ قَالَ اللَّهُ عَزَّ وَجَلَّ فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ قَالَ فَدَعَوْا رَبَّنَا اكْشِفْ عَنَّا الْعَذَابَ إِنَّا مُؤْمِنُونَ أَنَّى لَهُمْ الذِّكْرَى وَقَدْ جَاءَهُمْ رَسُولٌ مُبِينٌ ثُمَّ تَوَلَّوْا عَنْهُ وَقَالُوا مُعَلَّمٌ مَجْنُونٌ إِنَّا كَاشِفُو الْعَذَابِ قَلِيلًا إِنَّكُمْ عَائِدُونَ أَفَيُكْشَفُ الْعَذَابُ يَوْمَ الْقِيَامَةِ قَالَ فَكُشِفَ ثُمَّ عَادُوا فِي كُفْرِهِمْ فَأَخَذَهُمْ اللَّهُ يَوْمَ بَدْرٍ قَالَ اللَّهُ تَعَالَى يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى إِنَّا مُنْتَقِمُونَ

৩৩৩. কুতায়বা র......... মাসরূক র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি হযরত আবদুল্লাহ্ ইব্‌নে মাসঊদ রা. -এর কাছে গেলাম। তিনি বললেন, হে লোকসকল! যে ব্যক্তি কোন বিষয়ে জানে সে তা বর্ণনা করবে। আর যে না জানে, তার বলা উচিত, আল্লাহই ভাল জানেন। কেননা অজানা বিষয় সম্বন্ধে আল্লাহই ভাল জানেন- এ কথা বলাও জ্ঞানের লক্ষণ। আল্লাহ্ তাঁর নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে বলেছেন, قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنْ الْمُتَكَلِّفِينَ "বল, এর (কুরআন বা তাওহীদ প্রচারের) জন্য আমি তোমাদের কাছে কোন প্রতিদান চাই না এবং আমি বানোয়াটকারীদের অন্তর্ভুক্ত নই।" (কুরআনে বর্ণিত) ধূম্র সম্পর্কে শীঘ্র আমি তোমাদের বলব। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কুরাইশদেরকে ইসলামের প্রতি দাওয়াত দিলে তারা (এ দাওয়াতে সাড়া দিতে) বিলম্ব করল। তখন তিনি বললেন, হে আল্লাহ্! হযরত ইউসুফ আ. -এর জীবনকালের দুর্ভিক্ষের সাত বছরের মত দুর্ভিক্ষ দ্বারা তুমি আমাকে তাদের বিরুদ্ধে সাহায্য কর। এরপর দুর্ভিক্ষ তাদেরকে গ্রাস করে নিল। শেষ হয়ে গেল সমস্ত কিছু অবশেষ তারা মৃত জন্তু ও চামড়া খেতে লাগল। তখন তাদের কেউ আকাশের দিকে তাকালে ক্ষুধার জ্বালায় চোখে আকাশ ও তার মধ্যে ধোঁয়া দেখত। আল্লাহ্ বললেন,

فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ

"অতএব তুমি সেদিনের অপেক্ষা কর, যেদিন ধোঁয়া হবে আকাশে এবং তা আচ্ছন্ন করে ফেলবে সকল মানুষকে। এ তো মর্মন্তুত শাস্তি।"

রাবী বলেন, তারপর তারা দোয়া করল-

رَبَّنَا اكْشِفْ عَنَّا الْعَذَابَ إِنَّا مُؤْمِنُونَ أَنَّى لَهُمْ الذِّكْرَى وَقَدْ جَاءَهُمْ رَسُولٌ مُبِينٌ ثُمَّ تَوَلَّوْا عَنْهُ وَقَالُوا مُعَلَّمٌ مَجْنُونٌ إِنَّا كَاشِفُوا الْعَذَابِ قَلِيلًا إِنَّكُمْ عَائِدُونَ

"হে আমাদের প্রতিপালক! আমাদের এ আযাব থেকে মুক্তি দাও, আমরা ঈমান আনব। তারা কিভাবে উপদেশ গ্রহণ করবে? তাদের কাছে তো এসেছে সুস্পষ্ট ব্যাখ্যাদাতা এক রাসূল। তারপর তারা মুখ ফিরিয়ে নিল তাঁর থেকে এবং বলল, সে তো শেখানো বুলি আওড়ায়, সে তো এক উন্মাদ। আমি তোমাদের শাস্তি কিছুকালের জন্য রহিত করছি। তোমরা তো অবশ্য তোমাদের পূর্বাবস্থায় ফিরে যাবে।" (ইবনে মাসঊদ রা. বলেন), আযাব দূর করা হলে তারা পুনরায় কুফরীর দিকে ফিরে গেল। তারপর আল্লাহ্ তা'আলা বদর যুদ্ধের দিন তাদের পাকড়াও করলেন। আল্লাহ্ বলেন, يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى إِنَّا مُنْتَقِمُونَ "যেদিন আমি তোমাদের কঠোরভাবে পাকড়াও করব, সেদিন আমি তোমাদের শাস্তি দেবই।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সূরা রুমের ৭০৩ পৃষ্ঠায় মূলপাঠে আগ-পাছ সহকারে এবং ১৩৭ পৃষ্ঠায়ও এসেছে।

বুখারী ৭১০

# سُورَةُ الزُّمَر

## সূরা যুমার

আয়াত ৭৫, রুকূ ৮, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ أَفَمَنْ يَتَّقِي بِوَجْهِهِ يُجَرُّ عَلَى وَجْهِهِ فِي النَّارِ وَهُوَ قَوْلُهُ تَعَالَى أَفَمَنْ يُلْقَى فِي النَّارِ خَيْرٌ أَمْ مَنْ يَأْتِي آمِنًا يَوْمَ الْقِيَامَةِ غَيْرَ ذِي عِوَجٍ لَبْسٍ وَرَجُلًا سَلَمًا لِرَجُلٍ مَثَلٌ لِآلِهَتِهِمْ الْبَاطِلِ وَالْإِلَهِ الْحَقِّ وَيُخَوِّفُونَكَ بِالَّذِينَ مِنْ دُونِهِ بِالْأَوْثَانِ خَوَّلْنَا أَعْطَيْنَا وَالَّذِي جَاءَ بِالصِّدْقِ الْقُرْآنُ وَصَدَّقَ بِهِ الْمُؤْمِنُ يَجِيءُ يَوْمَ الْقِيَامَةِ يَقُولُ هَذَا الَّذِي أَعْطَيْتَنِي عَمِلْتُ بِمَا فِيهِ وَقَالَ غَيْرُهُ مُتَشَاكِسُونَ الرَّجُلُ الشَّكِسُ الْعَسِرُ لَا يَرْضَى بِالْإِنْصَافِ وَرَجُلًا سِلْمًا وَيُقَالُ سَالِمًا صَالِحًا اشْمَأَزَّتْ نَفَرَتْ بِمَفَازَتِهِمْ مِنَ الْفَوْزِ حَافِّينَ أَطَافُوا بِهِ مُطِيفِينَ بِحِفَافَيْهِ بِجَوَانِبِهِ مُتَشَابِهًا لَيْسَ مِنَ الْاشْتِبَاهِ وَلَكِنْ يُشْبِهُ بَعْضُهُ بَعْضًا فِي التَّصْدِيقِ

মুজাহিদ র. বলেছেন أَفَمَنْ يَتَّقِي بِوَجْهِهِ অধঃমুখী করে তাদের জাহান্নামের দিকে হেঁচড়িয়ে নেয়া হবে। এ আয়াতটি নিম্নোক্ত আয়াতের মতই, أَفَمَنْ يُلْقَى فِي النَّارِ خَيْرٌ أَمْ مَنْ يَأْتِي آمِنًا يَوْمَ الْقِيَامَةِ "যে ব্যক্তি জাহান্নামে নিক্ষিপ্ত হবে, সে শ্রেষ্ঠ, না যে কিয়ামতের দিন নিরাপদে থাকবে সে?"

غَيْرَ ذِي عِوَجٍ মানে -সন্দেহ মুক্ত। وَرَجُلًا سَلَمًا لِرَجُلٍ মুশরিকদের বাতিল মাবুদ এবং হক মাবুদের উদাহরণ দেয়া হয়েছে।

وَيُخَوِّفُونَكَ بِالَّذِينَ مِنْ دُونِهِ "তারা আপনাকে আল্লাহর পরিবর্তে অপরের ভয় দেখায়। এখানে الْأَوْثَانِ মানে প্রতিমা। خَوَّلْنَا অর্থ -আমি অনুগ্রহ করলাম।"

وَالَّذِي جَاءَ بِالصِّدْقِ - এর الصِّدْقِ মানে কুরআন। মু'মিনগণ কিয়ামতের দিন বলবে, হে আমাদের প্রতিপালক! এই সে কুরআন যা আপনি আমাকে দিয়েছেন এবং আমি তার বিধানসমূহের ওপর আমল করেছি। مُتَشَاكِسُونَ - অন্যরা বলেছেন, الرَّجُلُ الشَّكِسُ ঐ উদ্ধত পশুপ্রকৃতির ব্যক্তি, যে ইনসাফে সন্তুষ্ট নয়। وَرَجُلًا سِلْمًا- এর অর্থ যোগ্য বা নেককার। এমনিভাবে বলা হয় سَالِمًا صَالِحًا। اشْمَأَزَّتْ পলায়ন করেছে। بِمَفَازَتِهِمْ শব্দটি الْفَوْزِ থেকে নিষ্পন্ন; সাফল্যসহ। حَافِّينَ অর্থ -তারা ঘুরবে; তাওয়াফ করবে। بِحِفَافَيْهِ মানে চতুরপার্শ্বে। مُتَشَابِهًا এটি الْاشْتِبَاهِ ধাতু থেকে গঠিত নয়: কুরআন সত্যায়নের ব্যাপারে পরস্পর সামঞ্জস্যপূর্ণ।

وَقَالَ مُجَاهِدٌ أَفَمَنْ يَتَّقِي بِوَجْهِهِ يُجَرُّ عَلَى وَجْهِهِ فِي النَّارِ وَهُوَ قَوْلُهُ تَعَالَى أَفَمَنْ يُلْقَى فِي النَّارِ خَيْرٌ أَمْ مَنْ يَأْتِي آمِنًا يَوْمَ الْقِيَامَةِ :

এখানে أَفَمَنْ يَتَّقِي بِوَجْهِهِ سُوءَ الْعَذَابِ يَوْمَ الْقِيَامَةِ আয়াতের দিকে ইঙ্গিত।

"ঐ ব্যক্তি উত্তম যে নিজের মুখ দ্বারা কঠিন শাস্তিকে কিয়ামতের দিন প্রতিহত করবে..।"

যেহেতু হাত বাধা থাকবে সেহেতু শাস্তির থাপ্পরগুলো মুখের উপর পতিত হবে। অথবা উদ্দেশ্য হবে, মুখের উপর ভর করে জাহান্নামে টেনে নেওয়া হবে। যেমন আল্লাহ তা'আলার বাণী أَفَمَنْ يُلْقَى فِي النَّارِ خَيْرٌ أَمْ مَنْ يَأْتِي آمِنًا يَوْمَ الْقِيَامَةِ

"উত্তম ঐ ব্যক্তি যাকে জাহান্নামে নিক্ষেপ করা হবে, নাকি ঐ ব্যক্তি, যে কিয়ামতের দিন, নিরাপদে জান্নাতে আগমন করবে?"

غَيْرَ ذِي عِوَجٍ لَبْسٍ : এখানে قُرْآنًا عَرَبِيًّا غَيْرَ ذِي عِوَجٍ لَعَلَّهُمْ يَتَّقُونَ (২৮) আয়াতের দিকে ইঙ্গিত।

"আরবী ভাষার কুরআন, যার মাঝে সামান্য পরিমাণও বক্রতা নেই, হয়ত তারা তাকওয়া অবলম্বন করবে।"

তিনি বলেন : عِوَجٍ এর অর্থ لَبْسٍ সংশয়, গরমিল, غَيْرَ ذِي عِوَجٍ এর অর্থ সন্দেহপূর্ণ ও সংশয়যুক্ত নয়।

وَرَجُلًا سَلَمًا لِرَجُلٍ مَثَلٌ لِآلِهَتِهِمُ الْبَاطِلِ وَالْإِلٰهِ الْحَقِّ : এখানে ضَرَبَ اللّٰهُ مَثَلًا رَجُلًا فِيهِ شُرَكَاءُ مُتَشَاكِسُونَ وَرَجُلًا سَلَمًا لِرَجُلٍ هَلْ يَسْتَوِيَانِ مَثَلًا الْحَمْدُ لِلّٰهِ بَلْ أَكْثَرُهُمْ لَا يَعْلَمُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"আল্লাহ তা'আলা (একত্ববাদে বিশ্বাসী ও শিরককারীদের ব্যাপারে) একটি দৃষ্টান্ত বর্ণনা করছেন যে, এক ব্যক্তি (কৃতদাস) যার মাঝে কয়েকজন ঝগড়াটে মনিব (অংশীদার) রয়েছে। আরেক ব্যক্তি শুধু এক ব্যক্তির (কৃতদাস) তাহলে এতদুভয়ের অবস্থা সমান (হতে পারে)? স্পষ্ট যে, উভয়ে সমান নয়। প্রথম ব্যক্তি অনেক কষ্ট ভোগ করে ও সর্বদা পেরেশান থাকে যে, কার কথা মানবে? আর দ্বিতীয় ব্যক্তি শান্তিতে থাকে, কারণ এক ব্যক্তির সাথেই তার সম্পর্ক।"

তিনি বলেন, وَرَجُلًا سَلَمًا لِرَجُلٍ একটি দৃষ্টান্ত ভ্রান্ত উপাস্যদের - সত্য প্রভূর।

وَيُخَوِّفُونَكَ بِالَّذِينَ مِنْ دُونِهِ بِالْأَوْثَانِ : এখানে أَلَيْسَ اللّٰهُ بِكَافٍ عَبْدَهُ وَيُخَوِّفُونَكَ بِالَّذِينَ مِنْ دُونِهِ আয়াতের দিকে ইঙ্গিত।

"আল্লাহ তা'আলা কি নিজ বান্দা (বিশেষ করে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে রক্ষা) এর জন্য যথেষ্ট নন? (অর্থাৎ, তিনি তো সকলের সংরক্ষণের জন্য যথেষ্ট, তাহলে নিজ বন্ধু বিশেষ বান্দার জন্য কেন যথেষ্ট হবেন না) এবং এই লোকেরা তোমাকে সে প্রতিমাগুলো দ্বারা ভীতি প্রদর্শন করে, যারা প্রভূ নয়।"

তিনি বলেন, আয়াতে, الَّذِينَ مِنْ دُونِهِ দ্বারা উদ্দেশ্য প্রতিমা (অর্থাৎ, মুশরিকরা আপনাকে ভূয়া উপাস্যদের ভয় দেখায়।)

خَوَّلْنَا أَعْطَيْنَا : এখানে ثُمَّ إِذَا خَوَّلْنَاهُ نِعْمَةً مِنَّا আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর যখন আমি নিজের পক্ষ থেকে তাদেরকে নেয়ামত প্রদান করি..।"

তিনি বলেন, আয়াতে خَوَّلْنَا অর্থ হল আমি তাদেরকে প্রদান করি। تَخْوِيل মাসদার থেকে, যার অর্থ কোন জিনিসের মালিক বানানো। والذى صدق به القرآن وَصَدَّقَ بِهِ الْمُؤْمِنُ يَجِيءُ يَوْمَ الْقِيَامَةِ يَقُولُ هٰذَا الَّذِي أَعْطَيْتَنِي عَمِلْتُ بِمَا فِيهِ এখানে وَالَّذِي جَاءَ بِالصِّدْقِ وَصَدَّقَ بِهِ أُولَئِكَ هُمُ الْمُتَّقُونَ আয়াতের দিকে ইঙ্গিত এবং যে সত্য কথা নিয়ে আগমন করেছে এবং তাকে সত্য বলে মেনে নিয়েছে, তারাই হল খোদাভীরু।

তিনি বলেন : وَالَّذِي جَاءَ بِالصِّدْقِ এর দ্বারা কুরআন এবং صَدَّقَ بِهِ এর দ্বারা মুসলমান উদ্দেশ্য। "সে কিয়ামতের দিন (আল্লাহ তা'আলার সম্মুখে) এসে বলবে, এই কুরআন যা তুমি (দুনিয়াতে) আমাকে প্রদান করেছিলেন, আমি তার উপর আমল করেছি।"

وَقَالَ غَيْرُهُ مُتَشَاكِسُونَ الرَّجُلُ الشَّكِسُ الْعَسِرُ لَا يَرْضَى بِالْإِنْصَافِ : এখানে رَجُلًا فِيهِ شُرَكَاءُ مُتَشَاكِسُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

অনুবাদ ইতিপূর্বে এসেছে।

তিনি বলেন : الرَّجُلُ الشَّكِسُ ঐ খারাপ চরিত্রের ঝগড়াটে লোক যে সুবিচারের উপর সন্তুষ্ট হয় না।

وَرَجُلًا سِلْمًا وَيُقَالُ سَالِمًا صَالِحًا পূর্বের আয়াতের দিকে ইঙ্গিত। তিনি বলেন, سِلْمًا লামে যবর ও যের সহকারে ইসমে ফায়েলের সীগা। ভালো ও মহৎলোক কে বলা হয়।

এখানে আগে উল্লেখিত আয়াতের দিকে ইঙ্গিত।

اشْمَأَزَّتْ نَفَرَتْ : তিনি বলেন আয়াতে اشْمَأَزَّتْ অর্থ ঘৃণা করা অর্থাৎ, তারা ঘৃণা করে।

এখানে وَإِذَا ذُكِرَ اللَّهُ وَحْدَهُ اشْمَأَزَّتْ قُلُوبُ الَّذِينَ لَا يُؤْمِنُونَ بِالْآخِرَةِ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যখন শুধুমাত্র আল্লাহর আলোচনা করা হয় তখন সে লোকদের অন্তর সঙ্কুচিত হয় হয়ে যায়, যারা পরকালের প্রতি বিশ্বাস রাখে না।"

بِمَفَازَتِهِمْ مِنَ الْفَوْزِ : এখানে وَيُنَجِّي اللَّهُ الَّذِينَ اتَّقَوْا بِمَفَازَتِهِمْ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যে সকল লোকেরা (শিরক ও কুফর থেকে) বেঁচে থাকত আল্লাহ তা'আলা তাদেরকে সফলতার সাথে (জাহান্নাম থেকে) মুক্তি দিবেন।"

তিনি বলেন, আয়াতে بِمَفَازَتِهِمْ শব্দটি الْفَوْزِ থেকে নির্গত, যার অর্থ সফলতা।

حَافِّينَ أَطَافُوا بِهِ مُطِيفِينَ بِحِفَافَيْهِ بِجَوَانِبِهِ

"(তুমি ফেরেশতাদেরকে হিসাব নিকাশের জন্য আসন গ্রহণ করার সময়) আরশের আশপাশে দলবদ্ধ দেখতে পাবে।"

তিনি বলেন : আয়াতে حَافِّينَ অর্থ হল أَطَافُوا بِهِ অর্থাৎ, তা (আরশ) কে বেষ্টন করে নেওয়া হবে। এমতাবস্থায় ঐ আরশকে চতুর্পাশ থেকে বেষ্টনকারী হবে। اطافه থেকে গৃহীত। যার অর্থ বেষ্টন করে নেওয়া, প্রদক্ষিণ করা।

مُتَشَابِهًا لَيْسَ مِنَ الْاشْتِبَاهِ وَلَكِنْ يُشْبِهُ بَعْضُهُ بَعْضًا فِي التَّصْدِيقِ : এখানে اللَّهُ نَزَّلَ أَحْسَنَ الْحَدِيثِ كِتَابًا مُتَشَابِهًا আয়াতের দিকে ইঙ্গিত।

"আল্লাহ তা'আলা সর্বশ্রেষ্ঠ বাণী (অর্থাৎ, কুরআন) অবতীর্ণ করেছেন। যা এমন যে, পরস্পরে সাদৃশ্যপূর্ণ ও সামঞ্জস্যপূর্ণ।"

তিনি বলেন : আয়াতে مُتَشَابِهًا শব্দটি الْاشْتِبَاهِ থেকে গৃহীত নয়। যার অর্থ সন্দেহপূর্ণ হওয়া। (বরং تشابه থেকে গৃহীত যার অর্থ) ঐ কুরআন সত্যায়ণের দিক থেকে مشابه পরস্পরে সাদৃশ্যপূর্ণ। উদ্দেশ্য এই যে, তার মাঝে কোন বৈপরিত্য বা বিরোধপূর্ণ বিষয় নেই। বরং একাংশ অপর অংশকে সমর্থন করে।

## بَاب قَوْلُهُ يَا عِبَادِيَ الَّذِينَ أَسْرَفُوا عَلَى أَنْفُسِهِمْ لَا تَقْنَطُوا مِنْ رَحْمَةِ اللَّهِ إِنَّ اللَّهَ يَغْفِرُ الذُّنُوبَ جَمِيعًا إِنَّهُ هُوَ الْغَفُورُ الرَّحِيمُ

**২৫১৩. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "আপনি বলে দিন। হে আমার বান্দারা! যারা নিজেদের উপর জুলুম করেছ, তোমরা আল্লাহর রহম থেকে নিরাশ হয়ো না। নিঃসন্দেহে আল্লাহ সকল গুনাহ ক্ষমা করে দিবেন। নিশ্চয়ই তিনি অত্যন্ত ক্ষমাশীল পরম দয়ালু।"

**حَدَّثَنِي** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامُ بْنُ يُوسُفَ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ يَعْلَى إِنَّ سَعِيدَ بْنَ جُبَيْرٍ أَخْبَرَهُ عَنِ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ نَاسًا مِنْ أَهْلِ الشِّرْكِ كَانُوا قَدْ قَتَلُوا وَأَكْثَرُوا وَزَنَوْا وَأَكْثَرُوا فَأَتَوْا مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالُوا إِنَّ الَّذِي تَقُولُ وَتَدْعُو إِلَيْهِ لَحَسَنٌ لَوْ تُخْبِرُنَا أَنَّ لِمَا عَمِلْنَا كَفَّارَةً فَنَزَلَ وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ وَلَا يَزْنُونَ وَنَزَلَتْ قُلْ يَا عِبَادِيَ الَّذِينَ أَسْرَفُوا عَلَى أَنْفُسِهِمْ لَا تَقْنَطُوا مِنْ رَحْمَةِ اللَّهِ

**৩৩৪.** ইবরাহীম ইব্‌নে মূসা র.......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, মুশরিকদের কিছু লোক অত্যাধিক অর্থাৎ, ইসলাম হত্যা করে এবং অত্যাধিক ব্যভিচারে লিপ্ত হয়। তারপর তারা মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এল এবং বলল, আপনি যা বলেন এবং আপনি যেদিকে আহ্বান করেন, তা অতি উত্তম।

আমাদের যদি জানিয়ে দিতেন যে, আমরা যা গোনাহ্ করেছি, তার কাফ্ফারা কি? অর্থাৎ, ইসলাম গ্রহণ করলে কি সব ক্ষমা করে দেয়া হবে? এর প্রেক্ষিতে নাযিল হয়- وَالَّذِينَ لَا يَدْعُونَ مَعَ اللَّهِ إِلَهًا آخَرَ وَلَا يَقْتُلُونَ النَّفْسَ الَّتِي حَرَّمَ اللَّهُ إِلَّا بِالْحَقِّ وَلَا يَزْنُونَ "এবং যারা আল্লাহর সঙ্গে অন্য কোন ইলাহকে ডাকে না, আল্লাহ্ যাকে হত্যা করা নিষেধ করেছেন, তাকে না-হক হত্যা করে না এবং ব্যভিচার করে না।" আরো নাযিল হল : قُلْ يَا عِبَادِيَ الَّذِينَ أَسْرَفُوا عَلَى أَنْفُسِهِمْ لَا تَقْنَطُوا مِنْ رَحْمَةِ اللَّهِ "হে আমার বান্দারা! তোমরা যারা নিজেদের প্রতি অন্যায় করে ফেলেছ, আল্লাহর অনুগ্রহ থেকে নিরাশ হয়ো না।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মুসলিম, আবু দাউদ ও আরো অনেকে বর্ণনা করেছেন।

## বুখারী ৭১১ بَاب قَوْلِه وَمَا قَدَرُوا اللَّهَ حَقَّ قَدْرِه

**২৫১৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তারা আল্লাহর যথোচিত সম্মান করে না।"

এবং (আফসোস যে,) এই লোকেরা আল্লাহ তা'আলার মহত্ব ও বড়ত্বকে চিনেনা। যেমন চিনা উচিত ছিল। আয়াতের শেষ পর্যন্ত। পারা : ২৪, রুকূ ৪

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ مَنْصُورٍ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَبِيدَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ جَاءَ حَبْرٌ مِنْ الْأَحْبَارِ إِلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ يَا مُحَمَّدُ إِنَّا نَجِدُ أَنَّ اللَّهَ يَجْعَلُ السَّمَوَاتِ عَلَى إِصْبَعٍ وَالْأَرَضِينَ عَلَى إِصْبَعٍ وَالشَّجَرَ عَلَى إِصْبَعٍ وَالْمَاءَ وَالثَّرَى عَلَى إِصْبَعٍ وَسَائِرَ الْخَلَائِقِ عَلَى إِصْبَعٍ فَيَقُولُ أَنَا الْمَلِكُ فَضَحِكَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى بَدَتْ نَوَاجِذُهُ تَصْدِيقًا لِقَوْلِ الْحَبْرِ ثُمَّ قَرَأَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَا قَدَرُوا اللَّهَ حَقَّ قَدْرِهِ وَالْأَرْضُ جَمِيعًا قَبْضَتُهُ يَوْمَ الْقِيَامَةِ وَالسَّمَوَاتُ مَطْوِيَّاتٌ بِيَمِينِهِ سُبْحَانَهُ وَتَعَالَى عَمَّا يُشْرِكُونَ

৩৩৫. আদম র......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ইয়াহুদী আলেমদের থেকে জনৈক আলেম (নাম অজানা) রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে বলল, হে মুহাম্মাদ! আমরা (তাওরাতে দেখতে) পাই যে, আল্লাহ তা'আলা আকাশসমূহকে এক আঙ্গুলের উপর স্থাপন করবেন। জমিনকে এক আঙ্গুলের উপর, বৃক্ষসমূহকে এক আঙ্গুলের উপর, পানিকে এক আঙ্গুলের উপর, মাটিকে এক আঙ্গুলের উপর এবং অন্যান্য সৃষ্টি জগত এক আঙ্গুলের উপর স্থাপন করবেন। তারপর বলবেন, আমিই বাদশাহ্। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার সমর্থনে হেসে ফেললেন; এমনকি তাঁর সামনের দাঁত প্রকাশ হয়ে পড়ে। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তিলাওয়াত করলেন, وَمَا قَدَرُوا اللَّهَ حَقَّ قَدْرِهِ وَالْأَرْضُ جَمِيعًا قَبْضَتُهُ يَوْمَ الْقِيَامَةِ وَالسَّمَوَاتُ مَطْوِيَّاتٌ بِيَمِينِهِ سُبْحَانَهُ وَتَعَالَى عَمَّا يُشْرِكُونَ "তারা আল্লাহর যথোচিত সম্মান করে নি।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বুখারী তাওহীদের ১১০২ পৃ. ও ১১১০ ও ১১১৯ পৃষ্ঠায়ও বর্ণনা করেছেন এবং এখানে তাফসীরের ৭১১ পৃষ্ঠায় এনেছেন।

عَنْ عَبِيدَةَ আইনের উপর যবর, বা এর নিচে যের , আস সালমানী।

حَبْرٌ হা এর উপর যবর। -(কাসতাল্লানী) এবং আইনী র. বলেন, হা এর উপর যবর দিয়ে এবং যের উভয়টি হতে পারে।-উমদা

## بَاب قَوْلِه وَالْأَرْضُ جَمِيعًا قَبْضَتُهُ يَوْمَ الْقِيَامَةِ وَالسَّمَوَاتُ مَطْوِيَّاتٌ بِيَمِينِه

**২৫১৫. অনুচ্ছেদ :** ৫৫২ আল্লাহ্ তা'আলার বাণী : কিয়ামতের দিন সমস্ত পৃথিবী থাকবে তাঁর হাতের মুষ্টিতে এবং আকাশমণ্ডলী থাকবে তার করায়ত্ত। পবিত্র ও মহান তিনি, তারা যার শরীক করে তিনি তার উর্ধ্বে।

অর্থাৎ, কেয়ামতের দিন সমস্ত জমিন তার মুষ্টিতে থাকবে এবং সকল আকাশ গুটানো অবস্থায় থাকবে তার ডান হাতে। তিনি পবিত্র এবং তার সাথে শিরক থেকে উর্ধ্বে।

**حَدَّثَنَا** سَعِيدُ بْنُ عُفَيْرٍ قَالَ حَدَّثَنِي اللَّيْثُ قَالَ حَدَّثَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ خَالِدِ بْنِ مُسَافِرٍ عَنْ ابْنِ شِهَابٍ عَنْ أَبِي سَلَمَةَ أَنَّ أَبَا هُرَيْرَةَ قَالَ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ يَقْبِضُ اللَّهُ الْأَرْضَ وَيَطْوِي السَّمَوَاتِ بِيَمِينِهِ ثُمَّ يَقُولُ أَنَا الْمَلِكُ أَيْنَ مُلُوكُ الْأَرْضِ

**৩৩৬.** সাঈদ ইব্‌নে উফায়র র........ হযরত আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি (নাম অজ্ঞাত) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি যে, কিয়ামতের দিন আল্লাহ্ তা'আলা যমিনকে নিজ মুঠোয় নিবেন এবং আকাশমণ্ডলীকে ভাঁজ করে তাঁর ডান হাতে নিবেন, তারপর বলবেন, আজ আমিই মালিক, দুনিয়ার বাদশারা কোথায়?

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী তাওহীদের ১১০২ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

## بَاب قَوْلُهُ وَنُفِخَ فِي الصُّورِ فَصَعِقَ مَنْ فِي السَّمَوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ إِلَّا مَنْ شَاءَ اللَّهُ ثُمَّ نُفِخَ فِيهِ أُخْرَى فَإِذَا هُمْ قِيَامٌ يَنْظُرُونَ

**২৫১৬.অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং (কিয়ামতের দিন) সিঙ্গায় ফুঁক দেওয়া হবে, তখন নভোমণ্ডলে ও ভূমণ্ডলে, যারা রয়েছে সকলেই বে-হুঁশ হয়ে যাবে। (অতঃপর জীবিতরা মৃত্যুলাভ করবে।) এবং মৃতদের রুহগুলো বেহুঁশ হয়ে যাবে) কিন্তু যাদেরকে আল্লাহ ইচ্ছা করবেন তারা ব্যতীত। অতঃপর তার মাঝে (সিঙ্গায়) ফুঁক দেওয়া হবে। সাথে সাথে সকলেই দাঁড়িয়ে দেখতে থাকবে। অর্থাৎ, চতুর্দিকে হাশরের দৃশ্য দেখতে থাকবে। অথবা দেখবে যে, তাদের ব্যাপারে আল্লাহর পক্ষ থেকে কি ফয়সালা হয়। إِلَّا مَنْ شَاءَ اللَّهُ এর দ্বারা কেউ কেউ হযরত জিবরাঈল, মীকাঈল, ইসরাফিল ও প্রাণসংহারকারী ফেরেশতা উদ্দেশ্য নিয়েছেন। আবার কোন কোন বর্ণনা দ্বারা আরশবহনকারী ফেরেশতাদের অন্তর্ভূক্তিও জানা যায়।" পারা ২৪, রুকূ ৪,৩৯ : ৬৮

**حَدَّثَنِي** الْحَسَنُ حَدَّثَنَا إِسْمَاعِيلُ بْنُ خَلِيلٍ أَخْبَرَنَا عَبْدُ الرَّحِيمِ عَنْ زَكَرِيَّاءَ بْنِ أَبِي زَائِدَةَ عَنْ عَامِرٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنِّي أَوَّلُ مَنْ يَرْفَعُ رَأْسَهُ بَعْدَ النَّفْخَةِ الْآخِرَةِ فَإِذَا أَنَا بِمُوسَى مُتَعَلِّقٌ بِالْعَرْشِ فَلَا أَدْرِي أَكَذَلِكَ كَانَ أَمْ بَعْدَ النَّفْخَةِ

**৩৩৭.** হাসান র........ আবু হোরায়রা রা. থেকে বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, শেষ বার শিঙ্গায় ফুঁক দেয়ার পর (পূনরুত্থানের পর) সর্বপ্রথম মাথা উঠাবো আমি (অর্থাৎ, হুঁশ ফিরে পাবো)। তখন আমি মূসা আ. - কে দেখব আরশের সাথে ঝুলন্ত অবস্থায়। আমি জানি না, তিনি আগে থেকেই এভাবে ছিলেন, না শিঙ্গায় ফুঁক দেয়ার পর।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি খুসুসিয়্যাতের ৩২৫ পৃষ্ঠায়, কিতাবুল আম্বিয়ার ৪৮১ পৃষ্ঠায় ও এখানে তাফসীরের ৭১১ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا أَبِي قَالَ حَدَّثَنَا الْأَعْمَشُ قَالَ سَمِعْتُ أَبَا صَالِحٍ قَالَ سَمِعْتُ أَبَا هُرَيْرَةَ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ بَيْنَ النَّفْخَتَيْنِ أَرْبَعُونَ قَالُوا يَا أَبَا هُرَيْرَةَ أَرْبَعُونَ يَوْمًا قَالَ أَبَيْتُ قَالَ أَرْبَعُونَ سَنَةً قَالَ أَبَيْتُ قَالَ أَرْبَعُونَ شَهْرًا قَالَ أَبَيْتُ وَيَبْلَى كُلُّ شَيْءٍ مِنَ الْإِنْسَانِ إِلَّا عَجْبَ ذَنَبِهِ فِيهِ يُرَكَّبُ الْخَلْقُ

**৩৩৮.** উমর ইব্‌নে হাফ্‌স র........ আবু হোরায়রা রা. থেকে বর্ণনা করেন, তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, দুইবার ফুঁৎকারের মাঝে ব্যবধান চল্লিশ। লোকেরা জিজ্ঞেস করল, হে আবু হোরায়রা! চল্লিশ দিন? তিনি বললেন, আমার জানা নেই। তারপর তারা জিজ্ঞেস করল, চল্লিশ বছর? তিনি অস্বীকার করলেন, তারা জিজ্ঞেস করল, চল্লিশ মাস? এবারও তিনি অস্বীকার করলেন এবং বললেন, মেরুদণ্ডের হাড় (ব্যতীত মানুষের সবকিছুই ধ্বংস হয়ে যাবে) পঁচে মাটির সাথে মিশে যাবে। এ দ্বারাই কিয়ামতের দিন সৃষ্টিজগতকে আবার সৃষ্টি করা হবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল এই দিক দিয়ে যে, এটি ফুঁৎকার সন্নিবেশিত।

بَيْنَ النَّفْخَتَيْنِ এগুলো হচ্ছে মৃত্যুদান করার ফুঁৎকার এবং পুনরুত্থানের ফুঁৎকার। আবু যর র. এর বর্ণনা হল مَا بَيْنَ النَّفْخَتَيْنِ যেমন টীকায় আছে।

أَبَيْتُ আবু হোরায়রা রা. বলেন, আমি অস্বীকার করলাম অর্থাৎ, সে বিষয়গুলোর কোন একটিকে নির্ধারণ করতে... শেষ পর্যন্ত। উদ্দেশ্য হল আমি অস্বীকার করলাম, যে চল্লিশ দিন উদ্দেশ্য, না চল্লিশ বছর- নির্ধারিত জানা নেই।

**বুখারী ৭১১**

# سُورَةُ الْمُؤْمِنِ

# সূরা মু'মিন

আয়াত ৮৫, রুকূ ৯, মক্কী

(في نسخة قَالَ الْبُخَارِيُّ) قال مجاهد وَيُقَالُ حم مَجَازُهَا مَجَازُ أَوَائِلِ السُّوَرِ وَيُقَالُ بَلْ هُوَ اسْمٌ لِقَوْلِ شُرَيْحِ بْنِ أَبِي أَوْفَى الْعَبْسِيِّ يُذَكِّرُنِي حاميم وَالرُّمْحُ شَاجِرٌ فَهَلَّا تَلَا حاميم قَبْلَ التَّقَدُّمِ الطَّوْلُ التَّفَضُّلُ دَاخِرِينَ خَاضِعِينَ وَقَالَ مُجَاهِدٌ إِلَى النَّجَاةِ الْإِيمَانُ لَيْسَ لَهُ دَعْوَةٌ يَعْنِي الْوَثَنَ يُسْجَرُونَ تُوقَدُ بِهِمُ النَّارُ تَمْرَحُونَ تَبْطَرُونَ وَكَانَ الْعَلَاءُ بْنُ زِيَادٍ يُذَكِّرُ النَّارَ فَقَالَ رَجُلٌ لِمَ تُقَنِّطُ النَّاسَ قَالَ وَأَنَا أَقْدِرُ أَنْ أُقَنِّطَ النَّاسَ وَاللَّهُ عَزَّ وَجَلَّ يَقُولُ يَا عِبَادِيَ الَّذِينَ أَسْرَفُوا عَلَى أَنْفُسِهِمْ لَا تَقْنَطُوا مِنْ رَحْمَةِ اللَّهِ وَيَقُولُ وَأَنَّ الْمُسْرِفِينَ هُمْ أَصْحَابُ النَّارِ وَلَكِنَّكُمْ تُحِبُّونَ أَنْ تُبَشَّرُوا بِالْجَنَّةِ عَلَى مَسَاوِئِ أَعْمَالِكُمْ وَإِنَّمَا بَعَثَ اللَّهُ مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مُبَشِّرًا بِالْجَنَّةِ لِمَنْ أَطَاعَهُ وَمُنْذِرًا بِالنَّارِ مَنْ عَصَاهُ

(ইমাম বুখারী র. বলেন, মুজাহিদ র. বলেছেন, حم এর তরীকা এর হুকুম অন্যান্য সূরার শুরুর মতোই তথা এটি হুরুফে মুকাত্তাআতের অন্তর্ভূক্ত। কেউ কেউ বলেছেন حم এই সূরার নাম। এর প্রমাণস্বরূপ তাঁরা শুরাইহ্‌ ইব্‌নে আবু আওফা আবাসীর কবিতাটি পেশ করেছেন। তিনি বলেছেন, يُذَكِّرُنِي حاميم وَالرُّمْحُ شَاجِرٌ- فَهَلَّا تَلَا حاميم قَبْلَ التَّقَدُّمِ (উষ্ট্রি যুদ্ধে) বর্শা যখন উভয় দিকে থেকে বর্ষিত হচ্ছিল, তখন আমার স্মরণ হল, হায়! যুদ্ধে আসার পূর্বে কেন حم তিলাওয়াত করা হল না। الطَّوْلُ অর্থ-সম্মানিত হওয়া। دَاخِرِينَ অর্থ -লাঞ্ছিত, বিনয়ী। মুজাহিদ র. বলেন إِلَى النَّجَاةِ - এর অর্থ ঈমান। لَيْسَ لَهُ دَعْوَةٌ এর মানে প্রতিমা। يُسْجَرُونَ অর্থ তাদের জন্য আগুন জ্বালানো হবে। تَمْرَحُونَ তোমরা দম্ভ করতে।

قال مجاهد وَيُقَالُ حم مَجَازُهَا مَجَازُ أَوَائِلِ السُّوَرِ : মুজাহিদ র. বলেন حـــم এর পদ্ধতি, তার হুকুম সূরাসমূহের শুরুর ন্যায়। অর্থাৎ, হুরূফে মুকাততাআত (বিচ্ছিন্ন হরফসমূহ) যেগুলো সূরার শুরুতে আসে। এগুলো মুতাশাবিহাতের অন্তর্ভুক্ত। এগুলোর হুকুম একই রকম। যেমন : الم ইত্যাদি। আল্লাহ এগুলোর উদ্দিষ্ট অর্থ সম্পর্কে অধিক অবগত, অথবা আল্লাহ ও তার রাসূলের মাঝে গোপনীয় বিষয়।

وَيُقَالُ بَلْ هُوَ اسْمٌ لِقَوْلِ شُرَيْحِ بْنِ أَبِي أَوْفَى الْعَبْسِيِّ يُذَكِّرُنِي حاميم وَالرُّمْحُ شَاجِرٌ فَهَلَّا تَلَا حاميم قَبْلَ التَّقَدُّمِ এবং বলা হয় যে, (অর্থাৎ, কারো কারো মত হল) হা-মীম কুরআন শরীফ অথবা সূরার নাম। শুরাইহ ইবনে আবু আওফা আবসী এর উক্তি এর যথার্থতার বিবরন দেয়ার কারণে। (অর্থাৎ, হা-মীম নাম। তার প্রমাণ হল, শুরাইহ এর এই কাব্য)

يُذَكِّرُنِي حاميم وَالرُّمْحُ شَاجِرٌ فَهَلَّا تَلَا حاميم قَبْلَ التَّقَدُّمِ

প্রচণ্ড যুদ্ধাবস্থায় যখন বর্শা বর্শাসমূহের সাথে মিলিত হয়, তখন আমাকে হা-মীম স্মরণ করিয়ে দেয় যুদ্ধে আসার পূর্বে কেন হা-মীম পড়া হয়নি।

যখন যুদ্ধে বর্শাবর্ষন হতে লাগল তখন
হা-মীম পড়, উচিত ছিল পূর্বেই পড়া।

**শুরাহই ইবনে আবু আওফার ঘটনা**

ঘটনার বিবরণ এই যে, হযরত শুরাইহ জঙ্গে জামালে হযরত আলী রা. এর সাথে ছিলেন। মুহাম্মদ ইবনে ত্বালহা নিজের পিতা ত্বালহা ইবনে উবায়দুল্লাহ রা. এর সাথে হযরত আয়েশা রা. এর সৈন্যবাহিনীতে ছিলেন। মুহাম্মদ ইবনে ত্বালহার মাথায় কালো পাগড়ি ছিল। হযরত আলী রা. তার সৈন্যবাহিনীকে বললেন, এই কালো পাগড়িওয়ালাকে মেরো না। সে শুধু বাপের খাতিরে তাদের সাথে চলে গিয়েছে। অন্যথায় সে যেত না। অর্থাৎ, মনের দিক থেকে সে আমাদের সাথেই আছে।

এই সময় শুরাইহ ও মুহাম্মদ ইবনে ত্বালহা মুখোমুখি হয়ে গেলেন। যখন শুরাইহ তার দিকে বর্শা বাড়িয়েছিল, তখন মুহাম্মদ ইবনে ত্বালহা حميم عسق অথবা হা-মীমের আয়াত قل لااسالكم عليه اجرا إلا المودة في القربي পড়লেন।

কিন্তু শুরাইহ মুহাম্মদ ইবনে তালহা রা কে হত্যা করে ফেলল এবং এই কবিতা আবৃতি করল।

যার উদ্দেশ্য এই ছিলো যে, যুদ্ধ শুরু হওয়ার পর হা-মীম পাঠ করলে কী উপকার হবে? যুদ্ধে আসার পূর্বে পাঠ করতে তাহলে উপকার হত। (উমদার সারসংক্ষেপ, কাস্তাল্লানী)

الطَّوْلُ التَّفَضُّلُ এখানে شَدِيدِ الْعِقَابِ ذِي الطَّوْلِ আয়াতের দিকে ইঙ্গিত।

"কঠিন শাস্তিদাতা, অনুগ্রহ ও পুরস্কার প্রদানকারী।" তিনি বলেন, الطَّوْلُ এর অর্থ অনুগ্রহ করা, পুরস্কার প্রদান করা।

دَاخِرِينَ خَاضِعِينَ : এখানে سَيَدْخُلُونَ جَهَنَّمَ دَاخِرِينَ আয়াতের দিকে ইঙ্গিত।

"অচিরেই এই লোকেরা অপদস্থ হয়ে জাহান্নামে প্রবেশ করে।"

তিনি বলেন : دَاخِرِينَ অর্থাৎ, অপমানিত ও লাঞ্ছিত হয়ে

وَقَالَ مُجَاهِدٌ إِلَى النَّجَاةِ الْإِيمَانُ : এখানে وَيَا قَوْمِ مَا لِي أَدْعُوكُمْ إِلَى النَّجَاةِ আয়াতের দিকে ইঙ্গিত।

"হে আমার জাতি! এ কেমন কথা যে, আমি তোমাদেরকে মুক্তির দিকে আহ্বান করি..।"

মুজাহিদ র. বলেন যে, নাজাত দ্বারা উদ্দেশ্য ঈমান। (অর্থাৎ, তোমাদেরকে ঈমানের দিকে ডাকি, যা মুক্তির মাধ্যম।)

لَيْسَ لَهُ دَعْوَةٌ يَعْنِي الْوَثَنَ এখানে لَاجَرَمَ أَنَّمَا تَدْعُونَنِي إِلَيْهِ لَيْسَ لَه دَعْوَةٌ فِي الدُّنْيَا وَالْاٰخِرَةِ আয়াতের দিকে ইঙ্গিত।

"সুনিশ্চিত বিষয় যে, তোমরা যে বস্তুর (উপাসনার) দিকে আমাকে আহ্বান করছো তা না দুনিয়াতে (পার্থিব কোন প্রয়োজন পূরণের জন্য) আহবানের যোগ্য, আর না (শাস্তি প্রতিহত করা জন্য) পরকালে ..।"

তিনি বলেন : لَيْسَ لَهُ دَعْوَةٌ এর মধ্যে له এর যমীর ফিরেছে الْــوَثَنَ এর দিকে। উদ্দেশ্য এই মূর্তি কারো দু'আ কবুল করতে সক্ষম নয়।

يُسْجَرُونَ تُوقَدُ بِهِمْ النَّارُ : এখানে إِذِ الْأَغْلَالُ فِي أَعْنَاقِهِمْ وَالسَّلَاسِلُ يُسْحَبُونَ (٧١) فِي الْحَمِيمِ ثُمَّ فِي النَّارِ يُسْجَرُونَ (٧٢) أَيْنَ مَا كُنْتُمْ تُشْرِكُونَ (٧٣) আয়াতের দিকে ইঙ্গিত। সূরা গাফির ৭১-৭২

"যখন বেড়ি তাদের গলায় থাকবে এবং (সে বেড়িসমূহ) জিঞ্জিরগুলো (পরিয়ে দেওয়া হবে যার অপর মাথা ফেরেশতাদের হাতে থাকবে এবং) সে জিঞ্জিরগুলোর দ্বারা) তাদেরকে ফুটন্ত পানিতে টেনে নেওয়া হবে। অতঃপর আগুনে জ্বালানো হবে.. ।"

তিনি বলেন, يُسْجَرُونَ এর অর্থ তাদেরকে জাহান্নামের ইন্ধন বানানো হবে।

تَمْرَحُونَ تَبْطَرُونَ এখানে ذَلِكُمْ بِمَا كُنْتُمْ تَفْرَحُونَ فِي الْأَرْضِ بِغَيْرِ الْحَقِّ وَبِمَا كُنْتُمْ تَمْرَحُــونَ (٧٥) আয়াতের দিকে ইঙ্গিত। সূরা মু'মিন

"এই (শাস্তি তার পরিবর্তে যে তোমরা দুনিয়াতে অন্যায়ভাবে আনন্দ উল্লাস করতে এবং তার পরিবর্তে যে, তোমরা দম্ভ করতে।"

তিনি বলেন, تَمْرَحُونَ অর্থ, তোমরা দম্ভ করতে।

وَكَانَ الْعَلَاءُ بْنُ زِيَادٍ يُذَكِّرُ النَّارَ فَقَالَ رَجُلٌ لِمَ تُقَنِّطُ النَّاسَ قَالَ وَأَنَا أَقْدِرُ أَنْ أُقَنِّطَ النَّاسَ وَاللَّهُ عَزَّ وَجَلَّ يَقُولُ يَا عِبَادِيَ الَّذِينَ أَسْرَفُوا عَلَى أَنْفُسِهِمْ لَا تَقْنَطُوا مِنْ رَحْمَةِ اللَّهِ وَيَقُولُ وَأَنَّ الْمُسْرِفِينَ هُمْ أَصْحَابُ النَّارِ وَلَكِنَّكُمْ تُحِبُّونَ أَنْ تُبَــشَّرُوا بِالْجَنَّةِ عَلَى مَسَاوِئِ أَعْمَالِكُمْ وَإِنَّمَا بَعَثَ اللَّهُ مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مُبَشِّرًا بِالْجَنَّةِ لِمَنْ أَطَاعَهُ وَمُنْذِرًا بِالنَّارِ مَنْ عَصَاهُ

হযরত আলা ইব্‌নে যিয়াদ র. লোকদেরকে জাহান্নামের ভয় দেখাতেন। ফলে জনৈক ব্যক্তি তাকে প্রশ্ন করলেন, আপনি লোকদের নিরাশ করে দিচ্ছেন কেন? তিনি বললেন, (আল্লাহর রহমত থেকে) লোকদের নিরাশ করে দিতে পারি? কেননা, আল্লাহ্ বলেছেন, "হে আমার বান্দারা! তোমরা যারা নিজেদের প্রতি অবিচার করেছ, আল্লাহর রহমত থেকে নিরাশ হয়ো না।" আরও বলেছেন, "সীমালংঘনকারীরাই জাহান্নামের অধিবাসী।" বস্তুত তোমরা চাও, পাপাচারে লিপ্ত থাকা সত্ত্বেও তোমাদের জান্নাতের সুসংবাদ দেয়া হোক। কিন্তু তোমরা জেনে রেখো, আল্লাহ্ মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে ঐ সমস্ত লোকদের সুসংবাদদাতারূপে পাঠিয়েছেন, যারা তাঁর আনুগত্য করে এবং যারা তাঁর নাফরমানী করবে তাদের জন্য তিনি ভীতি প্রদর্শনকারী।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا الْوَلِيدُ بْنُ مُسْلِمٍ حَدَّثَنَا الْأَوْزَاعِيُّ قَالَ حَدَّثَنِي يَحْيَى بْنُ أَبِي كَثِيرٍ قَالَ حَدَّثَنِي مُحَمَّدُ بْــنُ إِبْرَاهِيمَ التَّيْمِيُّ قَالَ حَدَّثَنِي عُرْوَةُ بْنُ الزُّبَيْرِ قَالَ قُلْتُ لِعَبْدِ اللَّهِ بْنِ عَمْرِو بْنِ الْعَاصِ أَخْبِرْنِي بِأَشَدِّ مَا صَنَعَ الْمُشْرِكُونَ بِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ بَيْنَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُصَلِّي بِفِنَاءِ الْكَعْبَةِ إِذْ أَقْبَلَ عُقْبَةُ بْنُ أَبِي مُعَيْطٍ فَأَخَــذَ بِمَنْكِبِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَوَى ثَوْبَهُ فِي عُنُقِهِ فَخَنَقَهُ بِهِ خَنْقًا شَدِيدًا فَأَقْبَلَ أَبُو بَكْرٍ فَأَخَذَ بِمَنْكِبِهِ وَدَفَعَ عَنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَالَ أَتَقْتُلُونَ رَجُلًا أَنْ يَقُولَ رَبِّيَ اللَّهُ وَقَدْ جَاءَكُمْ بِالْبَيِّنَاتِ مِنْ رَبِّكُمْ

৩৩৯. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র........ উরওয়া ইব্‌নে যুবায়ির রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবদুল্লাহ্ ইব্‌নে আমর ইবনুল আ'স রা. - কে বললাম, মুশরিকরা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে কঠোরতম কি আচরণ করেছে, সে সম্পর্কে আপনি আমাকে বলুন। তিনি বললেন, একদা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কা'বা শরীফের আঙ্গিনায় নামায আদায় করছিলেন। এমতাবস্থায় উকবা ইব্‌নে আবু মু'আইত আসল। সে রাসূল সাল্লাল্লাহু আলাইহি

ওয়াসাল্লাম এর ঘাড় ধরল। এবং খুব শক্ত করে চাপ দিল তার কাপড় দিয়ে তাঁর গলায় পেঁচিয়ে। এ সময় আবু বকর র উপস্থিত হয়ে তার ঘাড় ধরে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছ থেকে তাকে সরিয়ে দিলেন। বললেন, "তোমরা কি এ ব্যক্তিকে এ জন্য হত্যা করবে যে, সে বলে- "আমার রব আল্লাহ্"; অথচ তিনি তোমাদের রবের নিকট থেকে সুস্পষ্ট প্রমাণসহ তোমাদের কাছে এসেছেন।"

**ব্যাখ্যা :** ইমাম বুখারী র. এর উপর কোন শিরোনাম প্রতিষ্ঠা করেন নি। শুধু সূরা মুমিনের আওতাধীন কিছু শব্দের তাত্ত্বিক বিশ্লেষণের পর এই হাদীস এনেছেন। একথা সুবিদিত যে, এই সূরায় এক মুমিন ব্যক্তির আলোচনা করা হয়েছে। সে ফিরআউনের চাচাত ভাই ছিল। সে ফিরআউনের দরবারে নিজের ঈমান প্রকাশ করে নি। কিন্তু যখন ফিরআউন তার সভাসদবৃন্দকে বলেছিল, ذَرُوْنِيْ اَقْتُلْ مُوْسى (ফিরআউন বলল,) "তোমরা আমাকে ছেড়ে দাও, অর্থাৎ অনুমতি প্রদান করো, আমি মূসা আ. কে হত্যা করবো...।" তখন সে মুমিন লোকটি (অর্থাৎ, শাম'আন অথবা হিযকীল) বলল- أَتَقْتُلُونَ رَجُلًا أَنْ يَقُولَ رَبِّيَ اللّٰـهُ "তোমরা কি এমন লোককে (শুধু) একারণে হত্যা করবে যে, সে বলে, "আমার প্রভূ আল্লাহ, এমতাবস্থায় যে সে তোমাদের প্রভূর পক্ষ থেকে প্রমাণাদিও নিয়ে এসেছে....।"

মুফাসসিরীনে কেরাম, এই সূরার নামকরণের কারণে লিখেছেন যে, এই মুমিন ব্যক্তির নামে সূরার নাম মুমিন হয়েছে। কুরআন শরীফের এই ঘটনা থেকে এখন হাদীসের যোগসূত্রের ব্যাপারে চিন্তা-ভাবনা করার ফলে পরিপূর্ণ যোগসূত্র মিলে গেল।

হাদীসটি মানকিবে ৫১৯ ৫২০ এবং তাফসীরে ৭১১পৃষ্ঠায় এসেছে।

**বুখারী ৭১২ ৫৫৯-৬০**

## سُورَةُ حم السَّجْدَةَ
## সূরা হা-মীম আস্‌সাজদাহ

আয়াত ৫৪, রুকূ ৬, মক্কী

سُورَةُ حم السَّجْدَةَ وَقَالَ طَاوُسٌ عَنْ ابْنِ عَبَّاسٍ ائْتِيَا طَوْعًا أَوْ كَرْهًا أَعْطِيَا قَالَتَا أَتَيْنَا طَائِعِينَ أَعْطَيْنَا

**২৫১৭. অনুচ্ছেদ :** তাউস র......... ইব্‌নে আব্বাস রা. থেকে বর্ণনা করেছেন, ائْتِيَا طَوْعًا أَوْ كَرْهًـا অর্থাৎ, তোমরা উভয় আস, তারা উভয়ে বলল, قَالَتَا أَتَيْنَا طَائِعِينَ অর্থাৎ, আমরা এলাম।

ائْتِيَا طَوْعًا أَوْ كَرْهًا أَعْطِيَا قَالَتَا أَتَيْنَا طَائِعِينَ أَعْطَيْنَا আয়াতের দিকে ইঙ্গিত।

তোমরা উভয়ে সন্তুষ্টচিত্তে অথবা বল প্রয়োগের মাধ্যমে এসে যাও। উভয়ে বলল, আমরা সন্তুষ্টচিত্তে এসে গেলাম।

এবং তাউস হযরত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. থেকে বর্ণনা করেন যে, ائْتِيَـا এর অর্থ أَعْطِيَـا (ত্বোয়ার নিচে যের)। এই শব্দটি, আমরের তাছনিয়া মুযাক্কার হাজের এর ছীগা اعطــاء থেকে, অর্থাৎ, তোমরা উভয়ে অনুগত হয়ে সন্তুষ্ট চিত্তে আনুগত্য কবূল কর। قَالَتَا أَتَيْنَا طَائِعِينَ এর অর্থ أَعْطَيْنَا অর্থাৎ, আমরা অনুগত হলাম। আমরা সন্তুষ্টচিত্তে আনুগত্য কবূল করলাম।

أَعْطَيْنَا বাবে افعال থেকে জমা মুতাকাল্লিম এবং এর ছীগা اعطاء এর অর্থ প্রদান করা, অনুগত হওয়া।

এই ব্যাখ্যা হযরত ইবনে আব্বাস রা. এর কিরাআত অনুযায়ী, অতএব গভীরভাবে চিন্তা কর।

وَقَالَ الْمِنْهَالُ عَنْ سَعِيْدٍ قَالَ قال رَجُلٌ لِإِبْنِ عَبَّاسٍ أَنِّى أَجِدُ فِيْ الْقُرْآنِ أَشْيَاءَ تَخْتَلِفُ عَلَيَّ قَالَ فَلَا أَنْسَابَ بَيْنَهُمْ يَوْمَئِـذٍ وَلَا يَتَسَاءَلُوْنَ وَأَقْبَلَ بَعْضُهُمْ عَلى بَعْضٍ يَتَسَاءَلُوْنَ وَلَا يَكْتُمُونَ اللّٰهَ حَدِيثًا رَبَّنَا مَاكُنَّا مُشْرِكِيْنَ فَقَدْكَتَمُوْا فِيْ هذه الْآيَةِ وَقَالَ وَالسَّمَاءَ بَنَاهَا الى قَوْلِهِ دَحَاهَا فذكر خَلْقَ السَّمَاءَ قَبْلَ خَلْقِ الْأَرْضِ ثُمَّ قَالَ أَئِنَّكُمْ لَتَكْفُرُونَ بِالَّذِي خَلَقَ الْأَرْضَ فِي يَوْمَيْنِ إِلى طَائِعِيْنَ فذكر فى هذه خَلْقِ الْأَرْضِ قَبْلَ السَّمَاءِ وَقَالَ وَكَانَ اللّٰهُ غَفُورًا رَحِيمًا عَزِيزًا حَكِيمًا - سَمِيعًا بَصِيرًا فَكَأَنَّه كَانَ

ثُمَّ مَضى فَقَالَ فَلَا أَنْسَابَ بَيْنَهُمْ فِيْ النَّفْخَةِ الْأُوْلى ثُمَّ يُنْفَخُ فِيْ الصُّوْرِ فَصَعِقَ مَنْ فِي السَّمَاوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ إِلَّا مَنْ شَاءَ اللّٰهُ فَلَا أَنْسَابَ بَيْنَهُمْ عِنْدَ ذَالِكَ وَلَا يَتَسَاءَلُوْنَ ثُمَّ فِيْ النَّفْخَةِ الْآخِرَةِ وَأَقْبَلَ بَعْضُهُمْ عَلى بَعْضٍ يَّتَسَاءَلُوْنَ وامّا قوله مَا كُنَّا مُشْرِكِيْنَ وَلَا يَكْتُمُونَ اللّٰهَ فَإِنَّ اللّٰهَ يَغْفِرُ لِأَهْلِ الْإِخْلَاصِ ذُنُوْبَهُمْ وَقَالَ الْمُشْرِكُوْنَ تَعَالَوْا نَقُوْلُ لَمْ نَكُنْ مُّشْرِكِيْنَ فَخَتَمَ عَلى اَفْوَاهِهِمْ فَتَنْطِقُ أَيْدِيْهِمْ فَعِنْدَ ذَالِكَ عرف انّ اللّٰه لَايَكْتُمُ حَدِيْثًا وَعِنْدَه يَوَدُّ الَّذِينَ كَفَرُوا الآية-وَخَلَقَ الْأَرْضَ فِيْ يَوْمَيْنِ ثُمَّ خَلَقَ السَّمَاءَ ثُمَّ إِسْتَوى إِلى اَسْمَاءِ فَسَوّٰهُنَّ فِيْ يَوْمَيْنِ آخرَيْنِ ثُمَّ دَحَا الْأَرْضَ وَدُحُوْهَا اَنْ اَخْرَجَ مِنْهَا الْمَاءَ وَالْمَرْعى وَخَلَقَ الْجِبَالَ وَالْجِمَالَ وَالْاكَامَ وَمَا بَيْنَهُمَا فِيْ يَوْمَيْنِ آخرَيْنِ فَذَالِكَ وَقَوْلُه دَحهَا وَقَوْلُه خَلَقَ الْأَرْضَ فِيْ يَوْمَيْنِ فَجُعِلَتِ الْأَرْضُ وَمَافِيْهَا مِنْ شَيْءٍ فِيْ أَرْبَعَةِ أَيَّامٍ وَخُلِقَتِ السَّموتُ فِيْ يَوْمَيْنِ وَكَانَ اللّٰهُ غَفُورًا رَحِيمًا سُمّيَ نَفْسَه ذَالِكَ وَذَالِكَ قَوْلُه اَىْ لَمْ يَزَلْ كَذَالِكَ فَإِنَّ اللّٰهَ لَمْ يَرُدَّ شَيْئًا اِلَّا اَصَابَ بِه الَّذِيْ اَرَادَ فَلَايَخْتَلِفُ عَلَيْكَ الْقُرْآنَ فَاِنَّ كُلًّا مِّنْ عِنْدِ اللّٰهِ-

মিনহাল র.(মীমে যের, নূন সাকিন, ইবনে আমর আল আসাদী) সাঈদ র. থেকে বর্ণনা করেন, তিনি বলেছেন, জনৈক ব্যক্তি (অর্থাৎ, নাফি' হযরত ইব্‌নে আব্বাস রা. - কে প্রশ্ন করল, আমি কুরআনে এমন বিষয় পাচ্ছি, যা আমার কাছে পরস্পর বিরোধী মনে হচ্ছে। উদ্দেশ্য হল, বাহ্যিকভাবে বৈপরিত্য ও বিরোধপূর্ণ মনে হচ্ছে উদাহরণস্বরূপ আল্লাহ্ বলেছেন, فَلَا أَنْسَابَ بَيْنَهُمْ يَوْمَئِذٍ وَلَا يَتَسَاءَلُونَ যে দিন (যে দিন শিঙ্গায় ফুৎকার দেয়া হবে) সেদিন পরস্পরের মধ্যে আত্মীয়তার বন্ধন থাকবে না এবং একে অপরের খোঁজ খবর নেবে না।" আবার বলেছেন- وَأَقْبَلَ بَعْضُهُمْ عَلَى بَعْضٍ يَتَسَاءَلُونَ "তারা একে অপরের সামনা-সামনি হয়ে খোঁজ খবর নেবে।" وَلَا يَكْتُمُونَ اللَّهَ حَدِيثًا وَاللَّهِ رَبِّنَا مَا كُنَّا مُشْرِكِينَ বাহ্যিকভাবে উভয় আয়াতের বর্ণনা বিরোধপূর্ণ "তারা আল্লাহ্ থেকে কোন কথাই গোপন করতে পারবে না। আমাদের রব আল্লাহ্‌র কসম, আমরা মুশরিকদের অন্তর্ভুক্ত ছিলাম না।" এতে বোঝা যাচ্ছে যে, তারা আল্লাহ্ থেকে নিজেদের মুশরিক হবার বিষয়টিকে লুকিয়ে রাখবে। বাহ্যত উভয় আয়াতে বিরোধ আছে বলে মনে হয়। أَمْ السَّمَاءُ بَنَاهَا إِلَى قَوْلِهِ دَحَاهَا (তোমাদেরকে দ্বিতীয়বার সৃষ্টি করা কঠিন), না আকাশ সৃষ্টি? তিনিই তা নির্মাণ করেছেন.......... এরপর পৃথিবীকে করেছেন সুবিস্তৃত পর্যন্ত।" এখানে আকাশকে জমিনের পূর্বে সৃষ্টি করার কথা বলেছেন; কিন্তু অন্য এক স্থানে আছে যে, أَئِنَّكُمْ لَتَكْفُرُونَ بِالَّذِي خَلَقَ الْأَرْضَ فِي يَوْمَيْنِ إِلَى قَوْلِهِ طَائِعِينَ "তোমরা কি তাঁকে অস্বীকার করবেই যিনি পৃথিবী সৃষ্টি করেছেন দুই দিনে, আমরা আসলাম অনুগত হয়ে।" এখানে জমিনকে আকাশের পূর্বে সৃষ্টির কথা উল্লেখ রয়েছে। (এদিক থেকে উভয় আয়াতে অসঙ্গতি মনে হচ্ছে।)

আল্লাহ্ বলেছেন, وَكَانَ اللَّهُ غَفُورًا رَحِيمًا عَزِيزًا حَكِيمًا سَمِيعًا بَصِيرً। উপরোক্ত আয়াতসমূহের প্রেক্ষিতে বোঝা যাচ্ছে যে, উপরোক্ত গুণাবলি প্রথমে আল্লাহর মধ্যে ছিল; কিন্তু এখন নেই।

(জনৈক ব্যক্তির এসব প্রশ্ন শুনার পর উত্তরে) ইব্‌নে আব্বাস রা. বললেন, "যে দিন পরস্পরের মধ্যে আত্মীয়তার বন্ধন থাকবে না।" এ আয়াতের সম্পর্ক হল প্রথমবার শিঙ্গায় ফুঁক দেয়ার সাথে। কেননা, ইরশাদ হয়েছে যে, এরপর শিঙ্গায় ফুঁক দেয়ার সাথে। কেননা, ইরশাদ হয়েছে যে, এরপর শিঙ্গায় ফুৎকার দেয়া হবে। ফলে যাদেরকে আল্লাহ্ ইচ্ছা করেন, তারা ব্যতীত আকাশমণ্ডলী ও পৃথিবীর সকলে মূর্ছিত হয়ে পড়বে। এ সময় পরস্পরের মধ্যে আত্মীয়তার বন্ধন থাকবে না। এবং একে অন্যের খোঁজ খবর নেবে না। তারপর শেষবারের মত শিঙ্গায় ফুৎকার দেয়ার পর তারা একে অপরের সামনাসামনি হয়ে জিজ্ঞাসাবাদ করবে। অতএব, কোন অসঙ্গতি ও প্রশ্ন বাকী থাকল না। কেননা জিজ্ঞাসাবাদ হবে দ্বিতীয় ফুৎকারের পর আর জিজ্ঞাসাবাদ না করা তার পূর্বে।

### দ্বিতীয় প্রশ্নের উত্তর

এক আয়াতে আছে, "তারা আল্লাহ্ থেকে কোন কথাই গোপন করতে পারবে না।" অন্য আয়াতে আছে- "মুশরিকরা বলবে যে, আমরা তো মুশরিক ছিলাম না।" এর সমাধান হচ্ছে এই যে, কিয়ামতের দিন প্রথমে আল্লাহ্ রাব্বুল আলামীন মুখলিস এবং অকপট তাওহীদবাদী লোকদের গুনাহ্ মাফ করে দেবেন। এ দেখে মুশরিকরা বলবে, আস! আমরাও বলব, (ইয়া আল্লাহ্! আমরাও তো মুশরিক ছিলাম না। তখন আল্লাহ্ তাআলা তাদের মুখে মোহর লাগিয়ে দেবেন তখন তাদের হাত কথা বলবে। এ সময় প্রকাশ পাবে যে, "তাদের কোন কথাই গোপন রাখা যাবে না।" এবং এ সময়ই কাফেরগণ আকাঙ্ক্ষা করবে (............ হায়! ঐদিন যদি তারা মাটির সাথে মিশে যেত!)

### তৃতীয় প্রশ্নের সমাধান

خَلَقَ الْأَرْضَ فِي يَوْمَيْنِ : "এবং তিনি দু'দিনে জমিন সৃষ্টি করেছেন" এ কথাও ঠিক; তবে জমিন এবং যত কিছু জমিনে বিদ্যমান আছে এসব তিনি চার দিনে সৃষ্টি করেছেন এবং আকাশমণ্ডলী সৃষ্টি করা হয়েছে দু'দিনে।

আল্লাহ্ তা'আলা দু'দিনে জমিন সৃষ্টি করেছেন (অর্থা শুধু সৃষ্টি করেছেন, বিস্তৃত করেন নি)। এরপর আসমান সৃষ্টি করেন। তারপর তিনি আকাশের প্রতি মনোনিবেশ করেন এবং (তার স্তর বিন্যস্ত করেন) দু'দিনে। তারপর তিনি জমিনকে বিস্তৃত করেছেন। জমিনকে বিস্তৃত করার অর্থ হচ্ছে, তা থেকে পানি ও ঘাস উৎপন্ন করেছেন, পাহাড় পর্বত-টিলা, উট এবং আসমান ও জমিনের মধ্যবর্তী সব কিছু সৃষ্টি করেছেন। এ সবকিছুও তিনি দু'দিনে সৃষ্টি করেন। আল্লাহ তা'আলার বাণী : دَحَاهَا -তে এ কথাই বর্ণনা করা হয়েছে।

"এবং তিনি দু'দিনে জমিন সৃষ্টি করেছেন। অতঃপর জমিন (প্রথম দু'দিনে) এবং যা কিছু তাতে রয়েছে (পাহাড় ইত্যাদি) (শেষ দু'দিনে সর্বমোট চারদিনে) সৃষ্টি করেছেন এবং আকাশমণ্ডলী সৃষ্টি করা হয়েছে দু'দিনে।

হযরত ইবনে আব্বাস রা. এর উত্তরের সারমর্ম হল, মূল জমিনের সৃষ্টি হয়েছে আসমান সৃষ্টির পূর্বে। আর বিস্তৃতি ঘটেছে আসমান সৃষ্টির পর। অতএব কোন প্রশ্ন রইল না।

### সর্বশেষ চতুর্থ প্রশ্নের উত্তর

وَكَانَ اللّٰهُ غَفُورًا رَحِيمًا সম্বন্ধে উত্তর এই যে, আল্লাহ্ রাব্বুল আলামীন নিজেই গাফুর, রাহীম (তাছাড়া সামী, বাসীর) দ্বারা আল্লাহ তা'আলা নিজের নাম রেখেছেন। আর এ নাম রাখা তো অতীতেই হয়ে গেছে। বস্তুত এই ইরশাদে ইলাহী এই সিফাতের সাথে থাকবেন। কারণ, আল্লাহ তা'আলা যখন কোন জিনিসের ইচ্ছা করেন তখন তা অর্জন করেন। (এ সমস্ত বিশেষণযুক্ত নামে নিজের নামকরণ করেছেন। উল্লেখিত গুণবাচক নামের অর্থ হচ্ছে এই যে, আল্লাহ্ রাব্বুল আলামীন সর্বদাই এই গুণে গুণান্বিত থাকবেন)। কারণ, আল্লাহ্ রাব্বুল আলামীন যখন কোন কিছুর ইচ্ছা করেন, তখন তা অর্জন করেন। উদাহরণস্বরূপ আল্লাহ তা'আলা যখন কারো প্রতি অনুগ্রহ করতে চান, তখন তার উপর অবশ্যই সে অনুগ্রহ পৌঁছে। যখন কারো ক্ষমার ইচ্ছা করেন; সন্দেহাতীতভাবে সে ক্ষমাপ্রাপ্ত হয়।

فَلَا يَخْتَلِفُ عَلَيْكَ الْقُرْآن : শেষে হযরত ইবনে আব্বাস রা. প্রশ্নকারীকে লক্ষ্য করে বলেন, এবার তোমার নিকট কুরআন মাজীদে বিরোধ মনে হবে না। (কোন বিরোধ নজরে আসবে না) কারণ, পূর্ণ কুরআন আল্লাহর পক্ষ থেকে অবতীর্ণ হয়েছে।

(فى نسخة) وَقَالَ مُجَاهِدٌ لَهُمْ أَجْرٌ غَيْرُ مَمْنُوْنَ / ٨ / مَحْسُوْبٌ . أَقْوَاتُهَا / ١٠ / أَرْزَاقُهَا . فِيْ كُلِّ سَمَاءٍ أَمْرَهَا / ١٢ / مِمَّا أَمَرَ بِه . نَحِسَاتٌ / ١٦ / مَشَائِيم . وَقَيَّضْنَا لَهُمْ قُرَنَاءَ / ٢٥ / قَرَنَاهُمْ بِهِمْ . تَتَنَزَّلُ عَلَيْهِمُ الْمَلَائِكَةُ / ٣٠ / عِنْدَ الْمَوْتِ . اهْتَزَّتْ بِالنَّبَاتِ وَرَبَتْ / ٣٩ / ارْتَفَعَتْ وَقَالَ غَيْرُه مِنْ أَكْمَامِهَا / ٤٧ / حِيْنَ تَطْلُعُ . ليقولن هذا لي / ٥٠ / أي بعملي أنا محقوق بهذا . سواء للسائلين / ١٠ / قدرها سواء . فهديناهم / ١٧ / دللناهم على الخير والشر كقوله وهديناه النجدين / البلــد ١٠ / . وكقوله هديناه السبيل / الإنسان ٣ / والهدى الذي هو الإرشاد بمنزلة أصعدناه من ذلك قوله أولئك الذين هدى الله فبهــداهم

اقتده / الأنعام ٩٠ / . يوزعون / ١٩ / يكفون . من أكمامها / ٤٧ / قشر الكفرى هي الكم . وقال غيره ويقال للعنب إذا خرج أيضا كافور وكفرى . ولي حميم / ٣٤ / قريب . من محيص / ٤٨ / حاص حاد . مرية / ٥٤ / ومرية واحد أي امتراء وقال مجاهد اعلموا ما شئتم / ٤٠ / هي وعيد وقال ابن عباس ادفع بالتي هي أحسن / ٣٤ / الصبر عند الغضب والعفو عند الإساءة فإذا فعلوه عصمهم الله وخضع لهم عدوهم كأنه ولي حميم

(আরেকটি কপির অতিরিক্ত ইবারতের অনুবাদ হল, মুজাহিদ র. বলেছেন। لَهُمْ أَجْرٌ غَيْرُ مَمْنُونٍ অর্থ مَحْسُوب অর্থাৎ, গণনাকৃত। أَقْوَاتَهَا অর্থ - তাদের জীবিকা। فِي كُلِّ سَمَاءٍ أَمْرَهَا অর্থ যা নির্দেশ দেয়া হয়েছে। نَحِسَاتٍ অর্থ অশুভ। وَقَيَّضْنَا لَهُمْ قُرَنَاءَ আমি তাদের জন্য নির্ধারণ করে দিয়েছিলাম তাদের সহচর। تَتَنَزَّلُ عَلَيْهِمُ الْمَلَائِكَةُ অর্থ তাদের নিকট অবতীর্ণ হয় ফেরেশতা। আর এ সময়টি হচ্ছে মৃত্যুর সময়। اهْتَزَّتْ অর্থ অর্থাৎ, ফলে আন্দোলিত হয়ে উঠে। وَرَبَتْ অর্থ যখন তা আবরণ হতে বিকশিত হয়। অর্থাৎ, বেড়ে যায় এবং স্ফীত হয়ে উঠে। মুজাহিদ ব্যতীত অন্যরা বলেছেন, سَوَاءً لِلسَّائِلِينَ অর্থ- আমি সমভাবে নির্ধারণ করেছি। فَهَدَيْنَاهُمْ অর্থাৎ, আমি তাদেরকে ভাল-মন্দ সম্বন্ধে পথ বাতলে দিয়েছি। যেমন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেছেন, وَهَدَيْنَاهُ النَّجْدَيْنِ "এবং আমি তাকে দু'টি পথই দেখিয়েছি।" অন্যত্র বর্ণিত আছে যে, هَدَيْنَاهُ السَّبِيلَ "আমি তাকে ভাল পথের নির্দেশ দিয়েছি।" الْهُدَى অর্থ পথ দেখানো এবং গন্তব্যস্থান পর্যন্ত পৌঁছে দেয়া। এ অর্থেও কুরআনে বর্ণিত আছে যে, أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ "তাদেরই আল্লাহ্ সৎপথে পরিচালিত করেন।" يُوزَعُونَ অর্থ তাদের আটক রাখা হবে। الْكُمُّ অর্থ বাকলের উপরের আবরণ। এটাকে كَافُورٌ وَكُفُرَّى ও বলা হয়। وَلِيٌّ حَمِيمٌ এর অর্থ নিকটতম বন্ধু। مِنْ مَحِيصٍ শব্দটি حَاصَ عَنْهُ থেকে নির্গত হয়েছে। যার অর্থ হচ্ছে, সে তার থেকে পলায়ন করেছে। مِرْيَة এবং مُرْيَة একার্থবোধক শব্দ, যার অর্থ হচ্ছে সন্দেহ। মুজাহিদ বলেছেন, اعْمَلُوا مَا شِئْتُمْ (তোমাদের যা ইচ্ছা কর) বাক্যটি মূলত সতর্কবাণী হিসাবে এখানে ব্যবহৃত হয়েছে। হযরত ইব্‌নে আব্বাস রা. বলেছেন, ادْفَعْ بِالَّتِي هِيَ أَحْسَنُ - এর মর্মার্থ হচ্ছে, রাগের সময় ধৈর্যধারণ করা এবং অন্যায় আচরণকে ক্ষমা করে দেয়া। যখন কোন মানুষ ক্ষমা ও ধৈর্যধারণ করে তখন আল্লাহ্ তা'আলা তাকে হেফাজত করেন এবং তার শত্রুকে তার সামনে নত করে দেন। ফলে সে তার অন্তরংগ বন্ধুতে পরিণত হয়ে যায়।)

**কে ছিলেন প্রশ্নকারী?**

আল্লামা আইনী র. বলেন :

قال رجل الظاهر أنه نافع بن ازرق الذى صار بعد ذالك رأس الأزارقة من الخوارج وكان يجالس إبن عباس رضـ بمكة ويسأله ويعارضه الخ

উদ্দেশ্য হল, এই ব্যক্তি নাফি' ইবনে আযরাক খারেজী হয়ে গিয়েছিল, বরং খারেজীদের (আযরাকীদের) সরদার হয়ে গিয়েছিল। এই ব্যক্তি (মক্কায়) হযরত ইবনে আব্বাস রা. এর মজলিসে বসত এবং জিজ্ঞেস করতে থাকত অতঃপর আলোচনাও করতো। পরবর্তীতে আযারিকার নামানুসারে খারেজীদের একটি স্বতন্ত্র দল গঠন করেছিল। এই দল নিজেদের বিরোধীদেরকে হত্যা করা এবং তাদের স্ত্রীদেরকে বন্দী করা বৈধ মনে করত।

قَالَ أَبُو عَبْد اللَّهِ حَدَّثَنِي يُوسُفُ بْنُ عَدِيٍّ حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ بْنُ عَمْرٍو عَنْ زَيْدِ بْنِ أَبِي أُنَيْسَةَ عَنْ الْمِنْهَالِ بِهَذَا

ইমাম বুখারী র. বলেন যে, আমার থেকে ইউসুফ ইবনে আদী বর্ণনা করেন। তিনি বলেন যে, আমার থেকে উবায়দুল্লাহ ইবনে আমর, তিনি যায়দ ইবনে উনাইসা থেকে তিনি মিনহাল থেকে এই হাদীস বর্ণনা করেন। (যা উপরে এসেছে)

আল্লামা আইনী বলেন : কিরমানী বলেন, সম্ভবত তিনি প্রথমবার মুরসালরূপে এবং অন্যবার মুসনাদ আকারে (সূত্রসহ) শুনেছেন। অতঃপর যেমন শুনেছেন তেমনি বর্ণনা করেছেন। এর মাঝে ইঙ্গিত রয়েছে এদিকে যে, নিশ্চয়ই সূত্র বর্ণনা তার নিকট শর্ত নয়..।

وَقَالَ مُجَاهِدٌ لَهُمْ أَجْرٌ غَيْرُ مَمْنُونٍ مَحْسُوبٍ : এখানে لَهُمْ أَجْرٌ غَيْرُ مَمْنُونٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের জন্য এমন প্রতিদান রয়েছে যা (কখনো) শেষ হবার নয়।" এবং মুজাহিদ বলেন যে, مَمْنُونٍ অর্থ مَحْسُوبٍ। غير ممنون অর্থ হবে বে হিসাব প্রতিদান।

أَقْوَاتَهَا أَرْزَاقَهَا : এখানে وَبَارَكَ فِيهَا وَقَدَّرَ فِيهَا أَقْوَاتَهَا আয়াতের দিকে ইঙ্গিত।

এবং তাদের (জমিতে) অনেক বরকত রেখে দিয়েছেন। (অর্থাৎ, উপকারী জিনিসসমূহ যেমন, উদ্ভিদসমূহ, প্রাণীকুল ইত্যাদি) এবং তার মাঝে (এই জমিনে বসবাসকারীদের জন্য) খাদ্যভাণ্ডার গচ্ছিত রেখেছেন।

তিনি বলেন : أَقْوَاتَهَا অর্থ হল أَرْزَاقَهَا। أَقْوَاتَ শব্দটি قوت মানে রিজিক এর বহুবচন।

فِي كُلِّ سَمَاءٍ أَمْرَهَا مِمَّا أَمَرَ بِهِ : এখানে وَأَوْحَى فِي كُلِّ سَمَاءٍ أَمْرَهَا আয়াতের দিকে আয়াত ইঙ্গিত।

"এবং প্রত্যেক আকাশে তার উপযোগী নির্দেশ পাঠিয়ে দিয়েছেন।"

তিনি বলেন : অর্থাৎ, মুজাহিদ র. أَمْرَهَا এর ব্যাখ্যা দিয়েছেন مِمَّا أَمَرَ بِهِ আল্লাহ তা'আলা ফেরেশতাদেরকে যে, জিনিসেরই নির্দেশ দিয়েছেন, ইত্যাদি।

نَحِسَاتٍ مَشَائِيمَ : এখানে فَأَرْسَلْنَا عَلَيْهِمْ رِيحًا صَرْصَرًا فِي أَيَّامٍ نَحِسَاتٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"তখন আমি তাদের উপর এমন দিনগুলোতে প্রবল বাতাস প্রেরণ করলাম যা (আল্লাহর শাস্তি অবতীর্ণ হওয়ার কারণে, তাদের ক্ষেত্রে) অশুভ ছিল।"

نَحِسَاتٍ মানে مَشَائِيمَ। তিনি বলেন, مَشَائِيمَ অর্থ অশুভ। مَشَائِيمَ মীম ও শীনে যবর مشومة এর বহুবচন। বাবে شامة থেকে অশুভ, অকল্যাণকর হওয়া, نَحِسَاتٍ জমা' মুয়ান্নাছ। তার একবচন نحسة এবং তার মুযাককার نحس অর্থ হল অশুভ।

وَقَيَّضْنَا لَهُمْ قُرَنَاءَ قَرَنَّاهُمْ بِهِمْ : এখানে وَقَيَّضْنَا لَهُمْ قُرَنَاءَ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আমি (দুনিয়াতে) তাদের (কাফেরদের) জন্য কিছু সাথী (শয়তান) নির্ধারণ করে রেখেছিলাম।"

তিনি বলেন : وَقَيَّضْنَا لَهُمْ قُرَنَاءَ অর্থ আমি সে সাথীদের (শয়তানদের)কে কাফেরদের সাথে বেঁধে দিয়েছিলাম।

জানা থাকা প্রয়োজন, আমাদের কপিগুলোতে টীকায় قَرَنَّاهُمْ بِهِمْ রয়েছে। তাছাড়া ফাতহুল বারী গ্রন্থকারও এই ব্যাখ্যা উল্লেখ করেননি। যার কারণে এই ধোকায় পড়তে হয় যে, تَتَنَزَّلُ عَلَيْهِمْ তার ব্যাখ্যা। অথচ সন্দেহাতীতভাবে এটা ভুল।

আল্লামা কাস্তাল্লানী র. বলেন قَرَنَّاهُمْ بِهِمْ ক্বাফ ও রা এর উপর যবর ও নূনে তাশদীদ সহকারে। উসাইলী ছাড়া অন্যদের কপিতেও এই ব্যাখ্যাটি নেই। সঠিক হল এটি থাকা। কেননা পূর্বের সাথে এর কোন সম্পর্ক নেই..। কেউ কেউ এর ব্যাখ্যায় বলেন, আমি কাফেরদের জন্য সঙ্গী-সাথী নির্ধারণ করে রেখেছি।

تَتَنَزَّلُ عَلَيْهِمُ الْمَلَائِكَةُ عِنْدَ الْمَوْتِ পূর্ণ আয়াত হল, إِنَّ الَّذِينَ قَالُوا رَبُّنَا اللَّهُ ثُمَّ اسْتَقَامُوا تَتَنَزَّلُ عَلَيْهِمُ الْمَلَائِكَةُ "যারা এ কথা স্বীকার করে নিয়েছে যে, আমাদের প্রভু আল্লাহ (অর্থাৎ, শিরক ছেড়ে দিয়ে একত্ববাদ গ্রহণ করে নিয়েছে) অতঃপর (তার উপর সুদৃঢ় থেকেছে) তাদের উপর (আল্লাহর পক্ষ থেকে রহমত ও সুসংবাদদাতা) ফেরেশতারা অবতীর্ণ হয়।"

তিনি বলেন, ফেরেশতাদের অবতরণ মৃত্যুর সময় হয়ে থাকে। এটাই হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত আছে।

اهْتَزَّتْ بِالنَّبَاتِ وَرَبَتْ ارْتَفَعَتْ : এখানে فَإِذَا أَنْزَلْنَا عَلَيْهَا الْمَاءَ اهْتَزَّتْ وَرَبَتْ আয়াতের দিকে ইঙ্গিত।

অতঃপর যখন আমি তার (জমিনের উপর পানি বর্ষন করি, তখন তা উর্বর হয় ও ফুলে যায়। শেষ পর্যন্ত।

তিনি বলেন, اهْتَزَّتْ এর অর্থ, তা সবজি দ্বারা প্রকম্পিত হতে থাকে। আন্দোলিত হতে থাকে। এবং وَرَبَتْ এর অর্থ ফুলে যায়, উর্বর হয়, উঁচু হয়ে যায়।

حِينَ تَطْلُعُ مِنْ أَكْمَامِهَا এবং মুজাহিদ র. ব্যতীত অন্যরা বলেন, حِينَ تَطْلُعُ এর অর্থ যখন ফল তার আবরণ (কলি) থেকে বের হয়ে যায়। أَكْمَامِهَا হামযার উপর যবর যোগে كم এর বহুবচন। কাফের নিচে যের।

وَلَئِنْ أَذَقْنَاهُ رَحْمَةً مِنَّا مِنْ بَعْدِ ضَرَّاءَ مَسَّتْهُ لَيَقُولَنَّ هَذَا لِي এখানে : لَيَقُولَنَّ هَذَا لِي أَيْ بِعَمَلِي أَنَا مَحْقُوقٌ بِهَذَا আয়াতের দিকে ইঙ্গিত।

"যদি আমি তাকে, কোন কষ্টের পর যা তার উপর পতিত হয়েছিল। নিজ অনুগ্রহের স্বাদ আস্বাদন করাই, তখন সে বলে এটা তো আমার জন্য হওয়াই উচিত ছিল..।"

তিনি বলেন, যে, لَيَقُولَنَّ هَذَا لِي এর উদ্দেশ্য হল, এটা আমার আমলের কারণেই আমি তার উপযুক্ত।

وَقَدَّرَ فِيهَا أَقْوَاتَهَا فِي أَرْبَعَةِ أَيَّامٍ سَوَاءً لِلسَّائِلِينَ (١٠) এখানে : وَقَالَ غَيْرُهُ سَوَاءً لِلسَّائِلِينَ قَدَّرَهَا سَوَاءً আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং এই জমিনে তার (অধিবাসীদের) খাবারসমূহ রেখে দিয়েছেন। চার দিনে (অর্থাৎ, দু'দিন জমিনে এবং দু'দিন পাহাড়ে ইত্যাদিতে যা গণনায়) পূর্ণ হয়েছে জিজ্ঞাসুদের জন্য। (অর্থাৎ, ঐ লোকদের জন্য যারা সৃষ্টজীবের অবস্থা ও পরিমাণ সম্পর্কে প্রশ্নাদি করে থাকে)।

তিনি বলেন, سَوَاءً لِلسَّائِلِينَ এর অর্থ হল আল্লাহ তা'আলা এই জমিনকে সৃষ্টি করেছেন। এক রকমও সমান করে, অর্থাৎ, সকলেই তার থেকে উপকৃত হতে পারে অথবা সকলেই তার থেকে শিক্ষা গ্রহণ করতে পারে।

فَهَدَيْنَاهُمْ دَلَلْنَاهُمْ عَلَى الْخَيْرِ وَالشَّرِّ كَقَوْلِهِ وَهَدَيْنَاهُ النَّجْدَيْنِ وَكَقَوْلِهِ هَدَيْنَاهُ السَّبِيلَ وَالْهُدَى الَّذِي هُوَ الْإِرْشَادُ : بِمَنْزِلَةِ أَصْعَدْنَاهُ وَمِنْ ذَلِكَ قَوْلُهُ أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ এখানে : وَأَمَّا ثَمُودُ فَهَدَيْنَاهُمْ فَاسْتَحَبُّوا الْعَمَى عَلَى الْهُدَى وَأَمَّا ثَمُودُ فَهَدَيْنَاهُمْ فَاسْتَحَبُّوا الْعَمَى عَلَى الْهُدَى আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং ছামুদ জাতিকে আমি (নবীর মাধ্যমে) পথপ্রদর্শন করলাম। তারা হেদায়েতের পরিবর্তে ভ্রষ্টতাকেই গ্রহণ করল...।"

তিনি বলেন : فَهَدَيْنَاهُمْ এর অর্থ, আমি তাদেরকে কল্যাণ ও অকল্যাণের পথ বলে দিয়েছি। তাদেরকে ভাল-মন্দ বর্ণনা করে দিয়েছি। যেমন অন্য স্থানে আছে (অর্থাৎ, সূরা বালাদে) وَهَدَيْنَاهُ النَّجْدَيْنِ এবং তাদেরকে ভাল মন্দের উভয় পথ বলে দিয়েছি। এবং যেমন, আল্লাহ তা'আলার বাণী (সূরা দাহরে আছে- هَدَيْنَاهُ السَّبِيلَ إِمَّا شَاكِرًا وَإِمَّا كَفُورًا)

আমি তাকে (ভাল মন্দের ব্যাপারে অবগত করে) রাস্তা বলে দিয়েছি (অর্থাৎ, নির্দেশাবলীর জন্য সম্বোধিত বানিয়েছি) হয়তো সে শুকরিয়া আদায়কারী (মুমিন) হল অথবা শুকরিয়া আদায় করল না। (এবং কাফের) হয়ে গেল। وَالْهُدَى الَّذِي هُوَ الْإِرْشَادُ এবং হেদায়েত যা প্রদর্শন করার অর্থে (অর্থাৎ, হেদায়েত এর ঐ অর্থ যা উদ্দেশ্যও গন্তব্য পর্যন্ত পথ প্রদর্শনকারী। অর্থাৎ, তা উর্ধ্বে আরোহণ করানো (সৌভাগ্যবান বানানো) এর অর্থে। এই অর্থেই আল্লাহ তা'আলার বাণী (সূরা আন'আমে) أُولَئِكَ الَّذِينَ هَدَى اللَّهُ فَبِهُدَاهُمُ اقْتَدِهْ (অনুবাদ পূর্বে এসেছে)।

وَيَوْمَ يُحْشَرُ أَعْدَاءُ اللَّهِ إِلَى النَّارِ فَهُمْ يُوزَعُونَ (١٩) এখানে : يُوزَعُونَ يُكَفُّونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যেদিন আল্লাহর শত্রুদেরকে জাহান্নামের দিকে একত্রিত করা হবে। অতঃপর তাদেরকে বাধা প্রদান করা হবে...।"

তিনি বলেন : يُوزَعُونَ অর্থ হল, বিরত রাখা হবে। কেউ কেউ বলেন, তাদেরকে হাকিয়ে জাহান্নামে নিক্ষেপ করা হবে।

وَمَا تَخْرُجُ مِنْ ثَمَرَاتٍ مِنْ أَكْمَامِهَا এখানে : مِنْ أَكْمَامِهَا قِشْرُ الْكُفُرَّى هِيَ الْكُمُّ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং কোন ফল তার খোলস (আবরণ) থেকে বের হয় না.. ।"

তিনি বলেন, أَكْمَامِهَا এর অর্থ, খোলস (আবরণ) এর ছিলকা ।

الْكُفُرَّى কাফের উপর পেশ, ফা এর উপর পেশ ও যবর দিয়ে এবং রা এর উপর তাশদীদ দিয়ে । মুকুলের পাত্র (কাস্তাল্লানী) ইবনে আব্বাস রা. বলেন, ফেটে যাওয়ার পূর্বে । الْكُمُّ ক্বাফের উপর পেশ দিয়ে । ইমাম রাগিব বলেন, كُمُّ বলা হয় জামার যে অংশটুকু হাতকে ঢেকে নেয় এবং যা ফলকে আচ্ছাদিত করে । তার বহুবচন أَكْمَام একথাই প্রমাণ করে যে, এটির ক্বাফ এর উপর পেশ হবে । কেননা তাকে মুশতারাক করা হয়েছে জামার আস্তিন ও ফলের আবরণের মাঝে । আর الْكُمُّ এর কাফের উপর পেশ হওয়ার ব্যাপারে কোন দ্বিরুক্তি নেই । (কাস্তাল্লানী)

সারকথা এই যে, الْكُمُّ কাফের উপর পেশ যোগে, এটি আস্তিনের উপরও প্রযোজ্য হয় এবং মুকুলের আবরণের উপরও । অবশ্য الكم ক্বাফের নিচে যের দিয়ে এর অর্থ মুকুলের আবরণ ।

وَكُفُرَّى وَلِيٌّ حَمِيمٌ الْقَرِيبُ : এখানে (৩৪) فَإِذَا الَّذِي بَيْنَكَ وَبَيْنَهُ عَدَاوَةٌ كَأَنَّهُ وَلِيٌّ حَمِيمٌ আয়াতের দিকে ইঙ্গিত ।

"অতঃপর তুমি (দেখবে) তোমার মাঝে এবং যে ব্যক্তির মাঝে শত্রুতা ছিল, সে এমন হয়ে যাবে, যেমন কোন অন্ত রঙ্গ বন্ধু হয়ে থাকে ।"

তিনি বলেন যে, وَلِيٌّ এর অর্থ الْقَرِيبُ অন্তরঙ্গ বন্ধু । মূলত حَمِيمٌ গরম পানিকে বলা হয় । এদিকে লক্ষ করেই ঐ কাছের বন্ধুকে حَمِيمٌ বলা হয় যে, নিজের বন্ধুর প্রতিরক্ষায় তৎপর হয়ে যায় ।

مِنْ مَحِيصٍ حَاصَ عَنْهُ أَيْ حَادَ এখানে (৪৮) وَظَنُّوا مَا لَهُمْ مِنْ مَحِيصٍ আয়াতের দিকে ইঙ্গিত ।

এবং এই লোকেরা বুঝে নিবে, তাদের জন্য বাঁচার কোন উপায় (মুক্তি) নেই । তিনি বলেন : مَحِيصٍ শব্দটি حَاصَ عَنْهُ থেকে নির্গত । অর্থ সরে যাওয়া, পৃথক হওয়া ।

مِرْيَةٍ وَمُرْيَةٌ وَاحِدٌ أَيِ امْتِرَاءٌ এখানে: أَلَا إِنَّهُمْ فِي مِرْيَةٍ مِنْ لِقَاءِ رَبِّهِمْ আয়াতের দিকে ইঙ্গিত ।

"স্মরণ রেখো, এসব লোক আপন প্রভুর সম্মুখীন হওয়ার ব্যাপারে সন্দেহে রয়েছে ।"

তিনি বলেন : مِرْيَةٍ মীমের নিচে যের দিয়ে এবং مُرْيَةٌ মীমের উপর পেশ দিয়ে, একই অর্থ অর্থাৎ, সন্দেহ । অধিকাংশ লোকের কিরাআত, মীমের নিচে যের দিয়ে ।

وَقَالَ مُجَاهِدٌ اعْمَلُوا مَا شِئْتُمْ هِيَ وَعِيدٌ এখানে اعْمَلُوا مَا شِئْتُمْ إِنَّهُ بِمَا تَعْمَلُونَ بَصِيرٌ আয়াতের দিকে ইঙ্গিত ।

"যা মনে চায় করে নাও, তোমরা যা কিছু কর তিনি তা দেখছেন ।"

তিনি বলেন, এটা হুমকি স্বরূপ (অর্থাৎ, اعْمَلُوا তার প্রকৃত অর্থে নয়, বরং তিরস্কার ও ধমকিসূচক নির্দেশ ।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ ادْفَعْ بِالَّتِي هِيَ أَحْسَنُ الصَّبْرُ عِنْدَ الْغَضَبِ وَالْعَفْوُ عِنْدَ الْإِسَاءَةِ فَإِذَا فَعَلُوهُ عَصَمَهُمُ اللَّهُ وَخَضَعَ لَهُمْ عَدُوُّهُمْ كَأَنَّهُ وَلِيٌّ حَمِيمٌ :

এখানে ادْفَعْ بِالَّتِي هِيَ أَحْسَنُ আয়াতের দিকে ইঙ্গিত ।

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, الَّتِي هِيَ أَحْسَنُ এর উদ্দেশ্য হল, ক্রোধের সময় ধৈর্য্যধারণ করা এবং দুর্ব্যবহারের সম্মুখীন হলে ক্ষমা করা । সুতরাং যখন মানুষ ধৈর্য্য ও ক্ষমা দ্বারা কার্য সম্পাদন করবে, তখন আল্লাহ তা'আলা তাকে রক্ষা করবেন । তার শত্রুরাও তার সম্মুখে অক্ষমতা -দুর্বলতা প্রকাশ করবে । যেন সে তার অন্তরঙ্গ বন্ধু ।

বুঝা গেল, উত্তম চরিত্র যেখানে বিরাট নেয়ামত, সেখানে বড় বড় শত্রুকে নরম করা বা বশে আনার জন্য বিরাট হাতিয়ারও বটে ।

## بَاب قَوْلُهُ وَمَا كُنْتُمْ تَسْتَتِرُونَ أَنْ يَشْهَدَ عَلَيْكُمْ سَمْعُكُمْ وَلَا أَبْصَارُكُمْ وَلَا جُلُودُكُمْ وَلَكِنْ ظَنَنْتُمْ أَنَّ اللَّهَ لَا يَعْلَمُ كَثِيرًا مِمَّا تَعْمَلُونَ

**২৫১৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং তোমরা (দুনিয়াতে) এ কথা থেকে নিজেদেরকে গোপন রাখতে পারতে না যে, তোমাদের কান, চোখ এবং চামড়া তোমাদের বিরুদ্ধে সাক্ষী দিবে। (কেননা আল্লাহ্ তা'আলার সর্বময় ক্ষমতা এবং সর্বব্যাপী জ্ঞান বাস্তবে বিদ্যমান। যার আবেদন ছিল, তোমাদের খারাপ কাজ থেকে বেঁচে থাকা) কিন্তু তোমরা এই ধারণায় রয়েছ যে, তোমরা যা কিছু করেছ তার অনেক কিছুই আল্লাহ তা'আলার জানা নেই.. ।" পারা : ২৪, রুকূ ১৭, ৪১ : ২২

**حَدَّثَنَا** الصَّلْتُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا يَزِيدُ بْنُ زُرَيْعٍ عَنْ رَوْحِ بْنِ الْقَاسِمِ عَنْ مَنْصُورٍ عَنْ مُجَاهِدٍ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ ابْنِ مَسْعُودٍ وَمَا كُنْتُمْ تَسْتَتِرُونَ أَنْ يَشْهَدَ عَلَيْكُمْ سَمْعُكُمْ وَلَا أَبْصَارُكُمْ الْآيَةَ قَالَ كَانَ رَجُلَانِ مِنْ قُرَيْشٍ وَخَتَنٌ لَهُمَا مِنْ ثَقِيفَ أَوْ رَجُلَانِ مِنْ ثَقِيفَ وَخَتَنٌ لَهُمَا مِنْ قُرَيْشٍ فِي بَيْتٍ فَقَالَ بَعْضُهُمْ لِبَعْضٍ أَتُرَوْنَ أَنَّ اللَّهَ يَسْمَعُ حَدِيثَنَا قَالَ بَعْضُهُمْ يَسْمَعُ بَعْضَهُ وَقَالَ بَعْضُهُمْ لَئِنْ كَانَ يَسْمَعُ بَعْضَهُ لَقَدْ يَسْمَعُ كُلَّهُ فَأُنْزِلَتْ وَمَا كُنْتُمْ تَسْتَتِرُونَ أَنْ يَشْهَدَ عَلَيْكُمْ سَمْعُكُمْ وَلَا أَبْصَارُكُمْ الْآيَةَ

৩৪০. সাল্‌ত ইব্‌নে মুহাম্মাদ র........ ইব্‌নে মাসউদ রা. থেকে বর্ণনা করেন। আল্লাহ্ তা'আলার বাণী : "তোমাদের কর্ণ তোমাদের বিরুদ্ধে সাক্ষ্য দেবে- এ থেকে তোমরা কখনো নিজেদের লুকাতে পারবে না।" আয়াত সম্পর্কে বলেন, কুরাইশ গোত্রের দুই ব্যক্তি ছিল, যাদের জামাতা ছিল বনী সাকীফ গোত্রের অথবা (বর্ণনাকারীর সন্দেহ) দুই ব্যক্তি ছিল বনী সাকীফ গোত্রের আর তাদের জামাতা ছিল কুরাইশ গোত্রের। তারা (এ তিনজন) সকলেই একটি ঘরে (বসা) ছিল। তারা পরস্পর বলল, তোমার কি ধারণা, আল্লাহ্ কি আমাদের কথা শুনতে পাচ্ছেন? একজন বলল, তিনি আমাদের (উচ্চস্বরের) কিছু কথা শুনছেন। এরপর দ্বিতীয় ব্যক্তি বলল, তিনি যদি আমাদের কিছু কথা শুনতে পান, তাহলে সব কথাই শুনতে পাবেন। তখন নাযিল হল : وَمَا كُنْتُمْ تَسْتَتِرُونَ أَنْ يَشْهَدَ عَلَيْكُمْ سَمْعُكُمْ وَلَا أَبْصَارُكُمْ وَلَا جُلُودُكُمْ وَلَكِنْ ظَنَنْتُمْ أَنَّ اللَّهَ لَا يَعْلَمُ كَثِيرًا مِمَّا تَعْمَلُونَ "এবং তোমরা (দুনিয়াতে) এ কথা থেকে নিজেদেরকে গোপন রাখতে পারতে না যে, তোমাদের কান, চোখ এবং চামড়া তোমাদের বিরুদ্ধে সাক্ষী দিবে। (কেননা আল্লাহ্ তা'আলার সর্বময় ক্ষমতা এবং সর্বব্যাপী জ্ঞান বাস্তবে বিদ্যমান। যার আবেদন ছিল, খারাপ কাজ থেকে বেঁচে থাকা) কিন্তু তোমরা এই ধারণায় রয়েছ যে, তোমরা যা কিছু করেছ তার অনেক কিছুই আল্লাহ তা'আলার জানা নেই.. ।" পারা : ২৪, রুকূ ১৭, ৪১ : ২২

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বুখারী তাওহীদের ১১২২ পৃষ্ঠায় , মুসলিম, তিরমিযী ও অন্যরা বর্ণনা করেছেন।

وَخَتَنٌ لَهُمَا খা ও তা এর উপর যবর যোগে তারপরে নূন সহকারে স্ত্রীর দিক থেকে আত্মীয়-স্বজন যেমন, শশুর, জামাই (শ্যালক -শ্যালিকা) বহুবচন اختان ।

মানুষ যদি গোপনে কোন গুনাহ করতে চায় তাহলে অন্য মানুষ থেকে গোপন করতে পারে। কিন্তু নিজের অঙ্গ প্রতঙ্গ থেকে কিরূপে গোপন করবে? যখন জানা থাকবে যে, আমাদের চোখ, কান, হাত, পা , শরীরের চামড়া ও লোম সব কিছু আমাদের নয় বরং সরকারী সাক্ষী। এই অঙ্গ প্রত্যঙ্গসমূহকে যখন আমাদের আমল সম্পর্কে জিজ্ঞাসা করা হবে, তখন সকল কথা বলে দিবে। তাহলে আর গোপন গুনাহ করার পথ থাকল না। গুনাহ ত্যাগ করা ছাড়া এই লাঞ্ছনা থেকে বাঁচার আর কোন প্রতিকার নেই।

## بَاب وَذَلِكُمْ ظَنُّكُمْ الَّذِي ظَنَنْتُمْ بِرَبِّكُمْ أَرْدَاكُمْ فَأَصْبَحْتُمْ مِنْ الْخَاسِرِينَ

**২৫১৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : وَذَلِكُمْ ظَنُّكُمْ الَّذِي ظَنَنْتُمْ بِرَبِّكُمْ أَرْدَاكُمْ فَأَصْبَحْتُمْ مِنْ الْخَاسِرِينَ "এবং তোমাদের ঐ ধারণা যা তোমরা নিজেদের প্রভূর ব্যাপারে করেছিলে, তোমাদেরকে ধ্বংস করে দিল। অতঃপর তোমরা (স্থায়ীভাবে) ক্ষতিগ্রস্তদের মাঝে পড়ে গেলে.......... ।"

وَلَكِنْ ظَنَنْتُمْ أَنَّ اللَّهَ لَا يَعْلَمُ كَثِيرًا مِمَّا تَعْمَلُونَ وَذَلِكُمْ ظَنُّكُمْ ذَلِكُمْ এর দ্বারা আয়াতের দিকে ইঙ্গিত। "এবং তোমাদের ঐ ধারণা যা তোমরা নিজেদের প্রভূর ব্যাপারে করেছিলে তোমাদেরকে ধ্বংস করে দিল। অতঃপর তোমরা (স্থায়ীভাবে) ক্ষতিগ্রস্তদের মাঝে পড়ে গেলে।"

ذلكم মুবতাদা হিসেবে মারফু হয়েছে ظنكم তার খবর। আল্লাহ তা'আলার বাণী الَّذِي ظَنَنْتُمْ بِرَبِّكُمْ সিফত হয়েছে ظَنُّكُمْ এর। আল্লাহ তা'আলার বাণী أَرْدَاكُمْ এক খবরের পর আরেক খবর। আর কেউ কেউ বলেছেন ظَنُّكُمْ শব্দটি ذَلِكُمْ থেকে বদল হয়েছে এবং أَرْدَاكُمْ ই হল খবর।-উমদা

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا مَنْصُورٌ عَنْ مُجَاهِدٍ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ اجْتَمَعَ عِنْدَ الْبَيْتِ قُرَشِيَّانِ وَثَقَفِيٌّ أَوْ ثَقَفِيَّانِ وَقُرَشِيٌّ كَثِيرَةٌ شَحْمُ بُطُونِهِمْ قَلِيلَةٌ فِقْهُ قُلُوبِهِمْ فَقَالَ أَحَدُهُمْ أَتُرَوْنَ أَنَّ اللَّهَ يَسْمَعُ مَا نَقُولُ قَالَ الْآخَرُ يَسْمَعُ إِنْ جَهَرْنَا وَلَا يَسْمَعُ إِنْ أَخْفَيْنَا وَقَالَ الْآخَرُ إِنْ كَانَ يَسْمَعُ إِذَا جَهَرْنَا فَإِنَّهُ يَسْمَعُ إِذَا أَخْفَيْنَا فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ وَمَا كُنْتُمْ تَسْتَتِرُونَ أَنْ يَشْهَدَ عَلَيْكُمْ سَمْعُكُمْ وَلَا أَبْصَارُكُمْ وَلَا جُلُودُكُمْ الْآيَةَ وَكَانَ سُفْيَانُ يُحَدِّثُنَا بِهَذَا فَيَقُولُ حَدَّثَنَا مَنْصُورٌ أَوْ ابْنُ أَبِي نَجِيحٍ أَوْ حُمَيْدٌ أَحَدُهُمْ أَوْ اثْنَانِ مِنْهُمْ ثُمَّ ثَبَتَ عَلَى مَنْصُورٍ وَتَرَكَ ذَلِكَ مِرَارًا غَيْرَ مَرَّةٍ وَاحِدَةٍ

৩৪১. হুমায়দী র. ......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, কা'বা শরীফের কাছে দু'জন কুরাইশী এবং একজন সাকাফী অথবা দু'জন সাকাফী ও একজন কুরাইশী একত্রিত হয়। তাদের পেটের মেদ ছিল বেশি; কিন্তু অন্তরে বুদ্ধি ছিল কম। তাদের একজন বলল, তোমাদের কি ধারণা, আমরা যা বলছি তা কি আল্লাহ্ শুনেছেন? উত্তরে অপর এক ব্যক্তি বলল, আমরা যদি জোরে বলি, তাহলে তিনি শুনতে পান। আর যদি চুপে চুপে বলি, তাহলে তিনি শুনতে পান না। তৃতীয় ব্যক্তি বলল, আমরা জোরে বললে যদি তিনি শুনতে পান, তাহলে চুপে চুপে বললেও তিনি শুনতে পাবেন। তখন আল্লাহ্ নাযিল করলেন, "তোমাদের চোখ, কান এবং তোমাদের চামড়া তোমাদের বিরুদ্ধে সাক্ষ্য দেবে, এ থেকে তোমরা কখনো নিজেদের লুকাতে পারবে না .......... ।" (আয়াতের শেষ পর্যন্ত) হুমায়দী (বুখারীর উস্তাদ) বলেন, সুফিয়ান এ হাদীস বর্ণনার সময় বলতেন, মানসূর বলেছেন, অথবা ইব্‌নে আবু নাজীহ্ অথবা হুমায়দ তাঁদের একজন বা দু'জন বলেছেন। এরপর তিনি মানসূরের উপরই নির্ভর করেছেন (শুধু মনসূরের নাম নিতে থাকেন) এবং বাকি দুজনের নামোল্লেখ বর্জন করেন। একাধিকবার সুফিয়ান এ হাদীস এভাবে বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। এটি পূর্বোক্ত হাদীসের ভিন্ন একটি সনদ। এর থেকে জানা গেল যে, উল্লেখিত তিন ব্যক্তির মধ্য থেকে তৃতীয় ব্যক্তি কিছুটা সমঝদার ছিলেন। বলা হয়, এই ব্যক্তি ছিলেন আখনাস ইবনে শুরাইক অথবা সফওয়ান ইবনে উমাইয়্যা, যিনি পরবর্তীতে মুসলমান হয়েছিলেন। (তাইসীরুল কারী)

## باب قوله فان يصبروا فالنار مثوي لهم وان يستعتبوا فما هم من المعتبين

২৫২০. **অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এখন তারা ধৈর্যধারণ করলেও জাহান্নামই হবে তাদের আবাস এবং তারা ক্ষমা চাইলেও ক্ষমাপ্রাপ্ত হবে না।" -৪১ : ২৪

সুতরাং যদি এই লোকেরা (এই ধ্বংস ও ক্ষতির উপর) ধৈর্যধারণ করে, তবুও জাহান্নামই তাদের ঠিকানা (এমন নয় যে, তাদের ধৈর্য অনুগ্রহের কারণ হবে। যেমন, দুনিয়াতে অধিকাংশ ক্ষেত্রে এমন হয়ে থাকে) আর যদি তারা অজুহাত পেশ করতে চায় তাহলেও গ্রহণ করা হবে না।

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ عَلِيٍّ حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا سُفْيَانُ الثَّوْرِيُّ قَالَ حَدَّثَنِي مَنْصُورٌ عَنْ مُجَاهِدٍ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ عَبْدِ اللَّهِ بِنَحْوِهِ

৩৪২. আমর ইব্‌নে আলী র. ....... আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. থেকে অনুরূপ বর্ণনা করেছেন।

## سُورَةُ حم عسق
## সূরা শূরা

আয়াত ৫৩, রুকূ ৫, মক্কী

অর্থাৎ, সূরা হা-মীম-আইন, সীন কাফ।

এই সূরার প্রসিদ্ধ ও পরিচিত নাম সূরা শূরা। এই সূরায় মুসলমানদের সামাজিক বিষয়াদি সম্পর্কে বিবেচনা সম্পন্ন লোকদের পরামর্শে সমাধান করা জন্য জোর দেওয়া হয়েছে। এই জন্য সূরাকে সূরা শুরা নামে নামকরণ করা হয়েছে।

وَيُذْكَرُ عَنْ ابْنِ عَبَّاسٍ عَقِيمًا الَّتِي لَا تَلِدُ رُوحًا مِنْ أَمْرِنَا الْقُرْآنُ وَقَالَ مُجَاهِدٌ يَذْرَؤُكُمْ فِيهِ نَسْلٌ بَعْدَ نَسْلٍ لَا حُجَّةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ لَا خُصُومَةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ مِنْ طَرْفٍ خَفِيٍّ ذَلِيلٍ وَقَالَ غَيْرُهُ فَيَظْلَلْنَ رَوَاكِدَ عَلَى ظَهْرِهِ يَتَحَرَّكْنَ وَلَا يَجْرِينَ فِي الْبَحْرِ شَرَعُوا ابْتَدَعُوا

হযরত ইব্‌নে আব্বাস . সূত্রে বর্ণিত عَقِيمًا অর্থ বন্ধ্যা। رُوحًا مِنْ أَمْرِنَا -এর দ্বারা আল কুরআনকে বোঝানো হয়েছে। মুজাহিদ বলেছেন- يَذْرَؤُكُمْ فِيهِ -এর অর্থ হচ্ছে, আল্লাহ্ তোমাদেরকে গর্ভাশয়ের মধ্যে ধারাবাহিক বংশ পরম্পারর সাথে সৃষ্টি করতে থাকবেন। لَا حُجَّةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ অর্থ, আমাদের ও তোমাদের মধ্যে কোন বিবাদ-বিসম্বাদ নেই। مِنْ طَرْفٍ خَفِيٍّ অর্থাৎ, অবনমিত। মুজাহিদ ব্যতীত অন্যদের সূত্রে বর্ণিত, فَيَظْلَلْنَ رَوَاكِدَ عَلَى ظَهْرِهِ - এর অর্থ, নৌযানগুলো সমুদ্রপৃষ্ঠে আন্দোলিত হতে থাকে; কিন্তু চলতে পারবে না। شَرَعُوا - তারা আবিষ্কার করেছে।

وَيَجْعَلُ مَنْ يَشَاءُ عَقِيمًا আয়াতের দিকে ইঙ্গিত। এখানে : وَيُذْكَرُ عَنْ ابْنِ عَبَّاسٍ عَقِيمًا الَّتِي لَا تَلِدُ

"এবং (আল্লাহ তা'আলা) যাকে চান সন্তানহীন রাখেন।" হযরত ইবনে আব্বাস রা, থেকে বর্ণিত যে, عَقِيمًا ঐ মহিলা যে সন্তান ভূমিষ্ঠ করে না। অর্থাৎ, বন্ধ্যা, যার সন্তান হয় না।

وَكَذَلِكَ أَوْحَيْنَا إِلَيْكَ رُوحًا مِنْ أَمْرِنَا আয়াতের দিকে ইঙ্গিত। এখানে : رُوحًا مِنْ أَمْرِنَا الْقُرْآنُ

এভাবে, আমি তোমার নিকট (ও) ওহী অর্থাৎ, নিজ হুকুম পাঠিয়েছি। তিনি বলেন, আয়াতে رُوحًا দ্বারা উদ্দেশ্য কুরআন।

وَمِنَ الْأَنْعَامِ أَزْوَاجًا يَذْرَؤُكُمْ فِيهِ আয়াতের দিকে ইঙ্গিত। এখানে : وَقَالَ مُجَاهِدٌ يَذْرَؤُكُمْ فِيهِ نَسْلٌ بَعْدَ نَسْلٍ

'এবং গৃহপালিত পশুর জোড়া বানিয়েছেন। এবং তার (জোড়া মিলানোর) মাধ্যমে তোমাদের বংশ ধারা চালু রাখেন।"

এবং মুজাহিদ র. বলেন যে, يَذْرَؤُكُمْ فِيهِ এর উদ্দেশ্য হল, এক প্রজন্মের পর আরেক প্রজন্ম বিস্তার করেন।

لَا حُجَّةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ لَا خُصُومَةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ : এখানে لَنَا أَعْمَالُنَا وَلَكُمْ أَعْمَالُكُمْ لَا حُجَّةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ আয়াতের দিকে ইঙ্গিত

আমাদের আমল আমাদের জন্য এবং তোমাদের আমল তোমাদের জন্য। আমাদের ও তোমাদের মাঝে কোন বিবাদ নেই। আল্লাহ (যিনি সকলের মালিক, কিয়ামতের দিন) আমাদের সকলকে একত্রিত করবেন।

তিনি বলেন, لَا حُجَّةَ بَيْنَنَا وَبَيْنَكُمْ অর্থাৎ, এখন আমাদের মাঝে ও তোমাদের মাঝে কোন বিবাদ থাকল না।

مِنْ طَرْفٍ خَفِيٍّ ذَلِيلٍ : এখানে خَاشِعِينَ مِنَ الذُّلِّ يَنْظُرُونَ مِنْ طَرْفٍ خَفِيٍّ আয়াতের দিকে ইঙ্গিত।
অপমানে মাথা নত করে রাখবে, দুর্বল দৃষ্টিতে দেখতে থাকবে।

তিনি বলেন, مِنْ طَرْفٍ خَفِيٍّ এর অর্থ অপমানকর দৃষ্টিতে অর্থাৎ, দুর্বল দৃষ্টিতে অথবা চোরা দৃষ্টিতে।

وَقَالَ غَيْرُهُ فَيَظْلَلْنَ رَوَاكِدَ عَلَى ظَهْرِهِ يَتَحَرَّكْنَ وَلَا يَجْرِينَ فِي الْبَحْرِ شَرَعُوا ابْتَدَعُوا : এখানে وَمِنْ آيَاتِهِ الْجَوَارِي فِي الْبَحْرِ كَالْأَعْلَامِ (٣٢) إِنْ يَشَأْ يُسْكِنِ الرِّيحَ فَيَظْلَلْنَ رَوَاكِدَ عَلَى ظَهْرِهِ (٣٣) আয়াতের দিকে ইঙ্গিত।

"তার (শক্তির) নিদর্শন সমূহের অন্যতম একটি জাহাজ। সমুদ্রের মাঝে, (এমন উঁচু) যেমন পাহাড় (উদ্দেশ্য হল, তার সমুদ্রের মাঝে ভেসে চলা আল্লাহ তা'আলার বিস্ময়কর কারিগরির প্রমাণ, অন্যথায়) যদি তিনি চান, তাহলে বাতাস থামিয়ে দিবেন, তখন তা (জাহাজ) সমুদ্রপৃষ্ঠে স্থির হয়ে থাকবে।"

এবং মুজাহিদ র. ছাড়া অন্যরা বলেন, আয়াতে فَيَظْلَلْنَ رَوَاكِدَ عَلَى ظَهْرِهِ উদ্দেশ্য হল, আপন স্থানে (তরঙ্গের আঘাতে) দুলতে থাকবে এবং সমুদ্রে চলতে সক্ষম হবে না। (সামনের পথ অতিক্রম করতে পারবে না, শুধু নিজ স্থানে নড়াচড়া করতে থাকবে)

شَرَعُوا ابْتَدَعُوا : এখানে أَمْ لَهُمْ شُرَكَاءُ شَرَعُوا لَهُمْ مِنَ الدِّينِ مَا لَمْ يَأْذَنْ بِهِ اللَّهُ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের কি (অনুমোদিত) কিছু অংশীদার (উপাস্য) রয়েছে, যারা তাদের জন্য এমন ধর্ম নির্ধারণ করে দিয়েছে, আল্লাহ যার অনুমতি দেননি?"

তিনি বলেন : আয়াতে شَرَعُوا এর অর্থ ابْتَدَعُوا অর্থাৎ, নূতন ধর্ম প্রবর্তন করেছে।

## بَاب قَوْلِهِ إِلَّا الْمَوَدَّةَ فِي الْقُرْبَى

**২৫২১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : إِلَّا الْمَوَدَّةَ فِي الْقُرْبَى আত্মীয়ের সৌহার্দ ব্যতীত।

আল্লাহ তা'আলার বাণী : قُلْ لَا أَسْأَلُكُمْ عَلَيْهِ أَجْرًا إِلَّا الْمَوَدَّةَ فِي الْقُرْبَى আয়াতের দিকে ইঙ্গিত। "আপনি (তাদেরকে) বলে দিন যে, আমি তোমাদের থেকে এর (শিক্ষাদান ও প্রচারের) জন্য কোন বিনিময় চাই না। আত্মীয়তার সম্পর্কের ভালবাসা ব্যতীত..... ।" (অর্থাৎ, আমি শুধু এতটুকু চাই যে, আত্মীয়দের অধিকারের প্রতি লক্ষ রাখবে। কথা মানা, না মানা তোমাদের ইচ্ছাধীন রয়েছে। কিন্তু এই বংশীয় সম্পর্ক কমপক্ষে শত্রুতা ও বৈরিতার ক্ষেত্রে প্রতিবন্ধক হওয়া উচিত।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ عَبْدِ الْمَلِكِ بْنِ مَيْسَرَةَ قَالَ سَمِعْتُ طَاوُسًا عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّهُ سُئِلَ عَنْ قَوْلِهِ إِلَّا الْمَوَدَّةَ فِي الْقُرْبَى فَقَالَ سَعِيدُ بْنُ جُبَيْرٍ قُرْبَى آلِ مُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ ابْنُ عَبَّاسٍ عَجِلْتَ إِنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَمْ يَكُنْ بَطْنٌ مِنْ قُرَيْشٍ إِلَّا كَانَ لَهُ فِيهِمْ قَرَابَةٌ فَقَالَ إِلَّا أَنْ تَصِلُوا مَا بَيْنِي وَبَيْنَكُمْ مِنَ الْقَرَابَةِ

৩৪৩. মুহাম্মাদ ইব্‌নে বাশ্‌শার র.......... ইব্‌নে আব্বাস রা. থেকে বর্ণনা করেন যে, একদা তাকে إِلَّا الْمَوَدَّةَ فِي الْقُرْبَى সম্পর্কে জিজ্ঞেস করার পর (কাছে উপস্থিত) হযরত সাঈদ ইব্‌নে জুবায়র র. বললেন, এর অর্থ নবী পরিবারের আত্মীয়তার বন্ধন। (এ কথা শুনে) ইব্‌নে আব্বাস রা. বললেন, তুমি তাড়াহুড়া করে ফেললে। কুরাইশের কোন শাখা এমন ছিল না যেখানে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর আত্মীয়তা ছিল না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের বলেছেন, আমার এবং তোমাদের মাঝে যে আত্মীয়তার বন্ধন রয়েছে তার ভিত্তিতে তোমরা আমার সঙ্গে আত্মীয়সুলভ আচরণ কর। এটাই আমি তোমাদের নিকট থেকে কামনা করি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হযরত ইবনে আব্বাস রা. এর কথার সারাংশ হল, সমস্ত কুরাইশ হল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর আত্মীয়। আয়াতে বনু হাশিম এবং তাদের মত যারা আছে তারা উদ্দেশ্য নয়। যা সাঈদ ইবনে জুবাইর এর উক্তি থেকে স্বভাবত বুঝে আসে।-উমদাতুল কারী

অর্থাৎ, হযরত ইবনে আব্বাস রা. এর কথার উদ্দেশ্য হল, আয়াতে নবীর আত্মীয় -স্বজন দ্বারা উদ্দেশ্য সমস্ত কুরাইশ। বিশেষভাবে বনু হাশিম উদ্দেশ্য নেয়া ঠিক নয়।

## سُورَةُ حم الزُّخْرُف
## সূরা হা-মীম যুখরুফ

আয়াত ৮৯, রুকূ ৭, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ عَلَى أُمَّةٍ عَلَى إِمَامٍ وَقِيلَهُ يَا رَبِّ تَفْسِيرُهُ أَيَحْسِبُونَ أَنَّا لَا نَسْمَعُ سِرَّهُمْ وَنَجْوَاهُمْ وَلَا نَسْمَعُ قِيلَهُمْ وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَلَوْلَا أَنْ يَكُونَ النَّاسُ أُمَّةً وَاحِدَةً لَوْلَا أَنْ جَعَلَ النَّاسَ كُلَّهُمْ كُفَّارًا لَجَعَلْتُ لِبُيُوتِ الْكُفَّارِ سَقْفًا مِنْ فِضَّةٍ وَمَعَارِجَ مِنْ فِضَّةٍ وَهِيَ دَرَجٌ وَسُرُرَ فِضَّةٍ مُقْرِنِينَ مُطِيقِينَ آسَفُونَا أَسْخَطُونَا يَعْشُ يَعْمَى وَقَالَ مُجَاهِدٌ أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ أَيْ تُكَذِّبُونَ بِالْقُرْآنِ ثُمَّ لَا تُعَاقَبُونَ عَلَيْهِ وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ سُنَّةُ الْأَوَّلِينَ وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ يَعْنِي الْإِبِلَ وَالْخَيْلَ وَالْبِغَالَ وَالْحَمِيرَ يَنْشَأُ فِي الْحِلْيَةِ الْجَوَارِي جَعَلْتُمُوهُنَّ لِلرَّحْمَنِ وَلَدًا فَكَيْفَ تَحْكُمُونَ لَوْ شَاءَ الرَّحْمَنُ مَا عَبَدْنَاهُمْ يَعْنُونَ الْأَوْثَانَ يَقُولُ اللَّهُ تَعَالَى مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ أَيْ الْأَوْثَانُ إِنَّهُمْ لَا يَعْلَمُونَ فِي عَقِبِهِ وَلَدِهِ مُقْتَرِنِينَ يَمْشُونَ مَعًا سَلَفًا قَوْمُ فِرْعَوْنَ سَلَفًا لِكُفَّارِ أُمَّةِ مُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَثَلًا عِبْرَةً يَصِدُّونَ يَضِجُّونَ مُبْرِمُونَ مُجْمِعُونَ أَوَّلُ الْعَابِدِينَ أَوَّلُ الْمُؤْمِنِينَ وَقَالَ غَيْرُهُ إِنَّنِي بَرَاءٌ مِمَّا تَعْبُدُونَ الْعَرَبُ تَقُولُ نَحْنُ مِنْكَ الْبَرَاءُ وَالْخَلَاءُ وَالْوَاحِدُ وَالِاثْنَانِ وَالْجَمِيعُ مِنَ الْمُذَكَّرِ وَالْمُؤَنَّثِ يُقَالُ فِيهِ بَرَاءٌ لِأَنَّهُ مَصْدَرٌ وَلَوْ قَالَ بَرِيءٌ لَقِيلَ فِي الِاثْنَيْنِ بَرِيئَانِ وَفِي الْجَمِيعِ بَرِيئُونَ وَقَرَأَ عَبْدُ اللَّهِ إِنَّنِي بَرِيءٌ بِالْيَاءِ وَالزُّخْرُفُ الذَّهَبُ مَلَائِكَةً يَخْلُفُونَ يَخْلُفُ بَعْضُهُمْ بَعْضًا

মুজাহিদ র. বলেছেন, عَلَى أُمَّةٍ অর্থ এক নেতার অনুসারী। وَقِيلَهُ يَا رَبِّ-এর ব্যাখ্যা এই যে, কাফেররা কি মনে করে, আমি তাদের গোপন বিষয় ও মন্ত্রণার খবর রাখি না এবং আমি তাদের কথাবার্তা শুনি না? ইব্‌নে আব্বাস রা. বলেছেন,

وَلَوْلَا أَنْ يَكُونَ النَّاسُ أُمَّةً وَاحِدَةً

অর্থাৎ, যদি সমস্ত মানুষের কাফের হয়ে যাবার আশংকা না থাকত, তাহলে আমি কাফেরদের গৃহের জন্য দিতাম রৌপ্য নির্মিত ছাদ এবং রৌপ্য নির্মিত মা'আরিজ অর্থাৎ, সিঁড়ি আর وَسُرُرَ فِضَّةٍ রৌপ্য নির্মিত পালঙ্ক। مُقْرِنِينَ সামর্থ্যবান লোকজন। آسَفُونَا- তারা আমাকে ক্রোধান্বিত করল। يَعْشُ অন্ধ হয়ে যায়। মুজাহিদ বলেছেন أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ

তোমরা কুরআন শরীফকে মিথ্যা মনে করবে, তারপরও কি এরজন্য তোমাদের শাস্তি দেয়া হবে না? مَضَى مَثَلُ الْأَوَّلِينَ অর্থাৎ, পূর্ববর্তী লোকদের রীতি বাস্তবায়িত হয়ে গেছে। وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ উট, ঘোড়া, খচ্চর ও গাধাকে বোঝানো হয়েছে (এগুলোকে অনুগত করতে পারতাম না)। يَنْشَأُ فِي الْحِلْيَةِ অর্থাৎ, কন্যা সন্তান; এদের তোমরা আল্লাহর সন্তান সাব্যস্ত করছ–এ তোমরা কেমন সিদ্ধান্ত দিচ্ছ? مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ আয়াতাংশে বর্ণিত هُمْ সর্বনাম-এর দ্বারা মূর্তি বোঝানো হয়েছে। কেননা, আল্লাহ্ বলেছেন, مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ অর্থাৎ, এ সম্বন্ধে প্রতিমাদের কোন জ্ঞান নেই। فِي عَقِبِهِ অর্থাৎ, তার সন্তানদের মধ্যে مُقْتَرِنِينَ অর্থ এক সাথে তারা চলে আসছিল। سَلَفًا দ্বারা উদ্দেশ্য ফিরআউন সম্প্রদায় কেননা, হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর উম্মতের কাফেরদের জন্য তারা হচ্ছে অগ্রগামী দল এবং مَثَلًا তারা হচ্ছে শিক্ষা গ্রহণের এক নমুনা। يَصِدُّونَ অর্থাৎ, তারা শোরহাংগামা আরম্ভ করে দেয়। مُبْرِمُونَ অর্থাৎ, আমিই তো সিদ্ধান্তকারী। أَوَّلُ الْعَابِدِينَ অর্থাৎ, মুমিনদের অগ্রণী। অন্য কেউ বলেছেন, إِنَّنِي بَرَاءٌ مِمَّا تَعْبُدُونَ। বলে, نَحْنُ مِنْكَ الْبَرَاءُ وَالْخَلَاءُ সকল ক্ষেত্রে এ শব্দটি সমভাবে ব্যবহৃত হয়। বলা হয় فِيهِ بَرَاءٌ কেননা, এ শব্দটি হচ্ছে মাসদার। যদি بَرِيءٌ বলে, তাহলে দ্বিবচনে বলা হবে بَرِيئَانِ এবং বহুবচনে বলা হবে بَرِيئُونَ আবদুল্লাহ্ إِنَّنِي بَرِيءٌ - ইয়া যোগে তিলাওয়াত করতেন্। الزُّخْرُفُ অর্থ স্বর্ণ।

مَلَائِكَةً يَخْلُفُونَ অর্থাৎ, তারা পরস্পরে স্থলাভিষিক্ত হতো। বুখারী : ৭১৩

وَقَالَ مُجَاهِدٌ عَلَى أُمَّةٍ عَلَى إِمَامٍ : এখানে بَلْ قَالُوا إِنَّا وَجَدْنَا آبَاءَنَا عَلَى أُمَّةٍ وَإِنَّا عَلَى آثَارِهِمْ مُهْتَدُونَ (২২) আয়াতের দিকে ইঙ্গিত।

"বরং তারা বলে, আমরা নিজেদের বাপ-দাদাদেরকে এক পথের উপর পেয়েছি এবং আমরাও তাদের পিছনে পিছনে সে পথে চলছি।"

এবং মুজাহিদ র. বলেন যে, عَلَى أُمَّةٍ এর অর্থ عَلَى إِمَامٍ যেমন আবু উবায়দা ব্যাখ্যা করেছেন। হযরত ইবনে আব্বাস রা. থেকে এর অর্থ 'দীন' বর্ণিত আছে।

وَقِيلَهُ يَا رَبِّ تَفْسِيرُهُ أَيَحْسِبُونَ أَنَّا لَا نَسْمَعُ سِرَّهُمْ وَنَجْوَاهُمْ وَلَا نَسْمَعُ قِيلَهُمْ : এখানে وَقِيلِهِ يَا رَبِّ إِنَّ هَؤُلَاءِ قَوْمٌ لَا يُؤْمِنُونَ (৮৮) আয়াতের দিকে ইঙ্গিত।

রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর এই কথাও তার (অর্থাৎ, আল্লাহর) জানা আছে যে, "হে প্রভূ! এই লোকেরা, যারা (আমার এত বুঝানো সত্ত্বেও) ঈমান আনে না"।

তিনি বলেন, আয়াতে قِيلَهُ يَا رَبِّ এর ব্যাখ্যা হল, এই কাফেররা কি মনে করে যে, আমি তাদের গোপনভেদ ও কানাঘুষা শুনি না এবং তাদের কথাবার্তা শ্রবণ করি না?

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَلَوْلَا أَنْ يَكُونَ النَّاسُ أُمَّةً وَاحِدَةً لَوْلَا أَنْ جَعَلَ النَّاسَ كُلَّهُمْ كُفَّارًا لَجَعَلْتُ لِبُيُوتِ الْكُفَّارِ سَقْفًا مِنْ فِضَّةٍ وَمَعَارِجَ مِنْ فِضَّةٍ وَهِيَ دَرَجٌ وَسُرُرَ فِضَّةٍ

"এবং (দুনিয়ার ধন সম্পদ আমার কাছে এত তুচ্ছ যে) যদি এই কথা (আশঙ্কাজনক) না হতো যে (দ্রুতগতিতে) সকল মানুষ একই পথের অনুসারী হয়ে যাবে। (অর্থাৎ, কাফের হয়ে যাবে) তাহলে যেসব লোক আল্লাহর সাথে কুফরী করে,আমি তাদের (সবার) জন্য তাদের ঘরের ছাদগুলো রৌপ্যের বানিয়ে দিতাম এবং সিঁড়িগুলোও (রৌপ্যের বানিয়ে দিতাম) যেগুলোর উপর তারা চড়তো (আরোহন করতো)....।"

**ব্যাখ্যা :** উদ্দেশ্য এই যে, আল্লাহ তা'আলার কাছে পার্থিব এই ধন-সম্পদের কোনই মূল্য নেই। তা প্রদান করা, কোন নৈকট্য ও আল্লাহর কাছে সম্মানিত হওয়ার প্রমান নয়। এটা তো এমন মূল্যহীন, তুচ্ছ জিনিস যে, যদি এক বিশেষ কল্যাণ প্রতিবন্ধক না হতো তাহলে আল্লাহ তা'আলা কাফেরদের ঘরের ছাদ সিঁড়ি দরজা এবং খাট সবকিছু রূপা ও স্বর্ণের বানিয়ে দিতেন। কিন্তু এমতাবস্থায় লোকেরা এটা দেখে ব্যাপকভাবে কুফরের পথ অবলম্বন করতো যে, কাফেররাও তো এমন মূল্যবান জিনিস পায়। (তবে আল্লাহ যাদের চান তারা ব্যতীত) আর এটা খোদায়ী হিকমত ও মাসলিহাতের পরিপন্থী। এজন্য এমন করা হয় নি। হাদীসে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন :

لو كانت الدنيا تعدل عند الله جناح بعوضة ما سقي كافرا منها شربة ماء

"যদি আল্লাহর কাছে মশার একটি ডানা পরিমাণও দুনিয়ার মূল্য থাকত, তাহলে আল্লাহ তা'আলা কোন কাফেরকে তা থেকে এক ঢোক পানিও দিতেন না।" সুতরাং যে জিনিস আল্লাহর কাছে এই পরিমাণ তুচ্ছ, তাকে নেতৃত্ব এবং আল্লাহর কাছে সম্মান এবং নবুওয়্যাত ও রিসালাতের মানদণ্ড নির্ধারণ করা কতটুকু সঠিক হবে!

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَلَوْلَا أَنْ يَكُونَ النَّاسُ أُمَّةً وَاحِدَةً لَوْلَا أَنْ جَعَلَ النَّاسَ كُلَّهُمْ كُفَّارًا لَجَعَلْتُ لِبُيُوتِ الْكُفَّارِ سَقْفًا مِنْ فِضَّةٍ وَمَعَارِجَ مِنْ فِضَّةٍ وَهِيَ دَرَجٌ وَسُرُرَ فِضَّةٍ

ইবনে আব্বাস রা. বলেন , وَلَوْلَا أَنْ يَكُونَ النَّاسُ أُمَّةً وَاحِـدَةً এর উদ্দেশ্য এই যে, যদি এ বিষয়টি না হত যে, আমি সকল লোককে কাফের বানিয়ে দিব, তাহলে কাফেরদের ঘরের ছাদ রৌপ্যের বানিয়ে দিতাম এবং সিঁড়িগুলো রৌপ্যের।

এখানে وَلَوْلَا أَنْ يَكُونَ النَّاسُ أُمَّةً وَاحِدَةً لَجَعَلْنَا لِمَنْ يَكْفُرُ بِالرَّحْمَنِ لِبُيُوتِهِمْ سُقُفًا مِنْ فِضَّةٍ وَمَعَارِجَ عَلَيْهَا يَظْهَـرُونَ (٣٣) আয়াতের দিকে ইঙ্গিত

مُقْرِنِينَ مُطِيقِينَ : ইঙ্গিত হল, سُبْحَانَ الَّذِي سَخَّرَ لَنَا هَذَا وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ (١٣) আয়াতের দিকে ইঙ্গিত

"পবিত্র ঐ সত্ত্বা, যিনি এসব জিনিসকে আমাদের জন্য বশীভূত করে দিয়েছেন এবং আমরা তো এমন (শক্তিসম্পন্ন ও বুদ্ধিমান) ছিলাম না যে, তাদেরকে বাগে আনতে পারব।"

آسَفُونَا أَسْخَطُونَا : এখানে فَلَمَّا آسَفُونَا انْتَقَمْنَا مِنْهُمْ فَأَغْرَقْنَاهُمْ أَجْمَعِينَ (٥٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"অতঃপর যখন সে লোকেরা (ক্রমাগত কুফরী ও একগুঁয়েমিতে অটল থেকে) আমাকে ক্রোধান্বিত করল, তখন আমি তাদের থেকে প্রতিশোধ নিলাম এবং তাদের সকলকে ডুবিয়ে দিলাম... ।"

তিনি বলেন, آسَفُونَا এর অর্থ তারা আমাকে ক্রোধান্বিত করল।

يَعْشُ يَعْمَى : এখানে وَمَنْ يَعْشُ عَنْ ذِكْرِ الرَّحْمَنِ نُقَيِّضْ لَهُ شَيْطَانًا فَهُوَ لَهُ قَرِينٌ (٣٦) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং যে ব্যক্তি আল্লাহর উপদেশ (অর্থাৎ, কুরআন ও ওহী) থেকে অন্ধ থাকে আমি তার উপর এক শয়তানকে ক্ষমতাবান করে (চাপিয়ে) দেই। অতঃপর সে (সব সময়) তার সাথে থাকে।"

তিনি বলেন, يَعْشُ এর অর্থ অন্ধ হয়ে যায়, উদাসীন থাকে।

وَقَالَ مُجَاهِدٌ أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ أَيْ تُكَذِّبُونَ بِالْقُرْآنِ ثُمَّ لَا تُعَاقَبُونَ عَلَيْهِ : এখানে أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ صَفْحًا أَنْ كُنْتُمْ قَوْمًا مُسْرِفِينَ (٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"আমি কি তোমাদের থেকে এই উপদেশ (নামা শুধু) এজন্য উঠিয়ে নিবো যে, তোমরা সীমা (আনুগত্য) লঙ্ঘনকারী।

মুজাহিদ র. বর্ণনা করেন যে, আয়াতে أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ এর উদ্দেশ্য হল তোমরা কি মনে করেছ যে, তোমরা কুরআনকে মিথ্যা প্রতিপন্ন করতে থাকবে। তারপরও তোমাদেরকে শাস্তি দেওয়া হবে না? (অর্থাৎ, তোমাদেরকে অবশ্যই শাস্তি দেওয়া হবে)।"

وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ سُنَّةُ الْأَوَّلِينَ : এখানে فَأَهْلَكْنَا أَشَدَّ مِنْهُمْ بَطْشًا وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ (٨) আয়াতের দিকে ইঙ্গিত।

"আমি এই লোকদেরকে যারা তাদের (মক্কাবাসীদের) থেকে অধিক শক্তিধর ছিল, (মিথ্যাপ্রতিপন্নতা ও ঠাট্টা বিদ্রুপের শাস্তি স্বরূপ) ধ্বংস করে দিলাম এবং পূর্ববর্তী লোকদের এই অবস্থাই হয়েছে।"

তিনি বলেন, আয়াতে وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ এর অর্থ পূর্ববর্তী লোকদের পন্থা অতিক্রান্ত হয়েছে। কেউ কেউ ব্যাখ্যা করেছেন عقوبة الاولين পূর্ববর্তীদের শাস্তি।

وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ يَعْنِي الْإِبِلَ وَالْخَيْلَ وَالْبِغَالَ وَالْحَمِيرَ : এখানে وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ আয়াতের দিকে ইঙ্গিত।

তিনি বলেন যে, وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ (অর্থাৎ, আমরা তাকে বাগে আনয়নকারী ছিলাম না) এর দ্বারা উদ্দেশ্য, উট, ঘোড়া, খচ্চর ও গাধা। এগুলোকে নিজের অনুগত করা ও নিয়ন্ত্রনে আনার সাধ্য আমাদের ছিল না। এখানে উদ্দেশ্য له যমীরের مرجع বর্ণনা করা, অর্থাৎ, الانعام। যা ইসমে জিনস এবং বহুবচনের অর্থে ব্যবহৃত। جند ও جيش এর মত।

يَنْشَأُ فِي الْحِلْيَةِ الْجَوَارِي جَعَلْتُمُوهُنَّ لِلرَّحْمَنِ وَلَدًا فَكَيْفَ تَحْكُمُونَ : এখানে أَوَمَنْ يُنَشَّأُ فِي الْحِلْيَةِ وَهُوَ فِي الْخِصَامِ غَيْرُ مُبِينٍ (١٨) আয়াতের দিকে ইঙ্গিত।

"নাকি (আল্লাহ তা'আলা সন্তান বানানোর জন্য মেয়েদেরকে পছন্দ করেছেন) যারা (স্বভাবত) অলঙ্কারের মাঝে লালিত-পালিত হয়ে থাকে। (যা অলঙ্কারাদি ও সাজ-সজ্জার দিকে তাদের আকর্ষণের কারণ হয়ে থাকে, যার অপরিহার্য পরিণতি হচ্ছে বিবেক-বুদ্ধির দুর্বলতা) এবং তারা বিতর্কে কথা বলার শক্তিও রাখে না। (অর্থাৎ, বিতর্কে নিজের দাবী পূর্ণরূপে প্রকাশ করতেও অক্ষম)।"

তিনি বলেন, আয়াতে من يُنَشَّأُ فِي الْحِلْيَةِ এর দ্বারা উদ্দেশ্য মেয়েরা। তোমরা তাদেরকে (অর্থাৎ, নারী জাতিকে) আল্লাহর সন্তান বানিয়ে দিয়েছ। সুতরাং তোমরা এই হুকুম দিচ্ছ (যে তারা বলে, ফেরেশতারা আল্লাহর কন্যা।) যখন তোমরা নিজেরাই কন্যা সন্তানের প্রতি অসন্তুষ্ট থাক এবং কন্যা সন্তানদেরকে জ্যান্ত কবর দাও।

لَوْ شَاءَ الرَّحْمَنُ مَا عَبَدْنَاهُمْ يَعْنُونَ الْأَوْثَانَ يَقُولُ اللَّهُ تَعَالَى مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ أَيْ الْأَوْثَانُ إِنَّهُمْ لَا يَعْلَمُونَ : এখানে لَوْ شَاءَ الرَّحْمَنُ مَا عَبَدْنَاهُمْ مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ ان هم الا يخرصون আয়াতের দিকে ইঙ্গিত।

এবং তারা একথা বলে থাকে যে, যদি আল্লাহ তা'আলা চাইতেন, তাহলে আমরা তাদের ইবাদত করতাম না। তাদের এ বিষয়ে কোন জ্ঞান নেই। শুধু অনুমাননির্ভর কথা বলছে।

তিনি বলেন, আয়াতে مَا عَبَدْنَاهُمْ এর মধ্যে هُمْ যমীর দ্বারা উদ্দেশ্য মূর্তিসমূহ, কেননা পরে বলেছেন- مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ অর্থাৎ, মূর্তিগুলোর, যাদেরকে তারা ডাকে, কোন জ্ঞান নেই। এগুলো তো কেবল নিষ্প্রাণ মূর্তি, কিছুই জানে না।

**নোট :** এই ব্যাখ্যা মুজাহিদ র. থেকে বর্ণিত। এই আয়াতের দ্বিতীয় ব্যাখ্যা কাতাদাহ থেকে বর্ণিত যে, مَا عَبَدْنَاهُمْ এর মধ্যে هُمْ যমীর দ্বারা উদ্দেশ্য ফেরেশতাগন। এই সুরতে مَا لَهُمْ بِذَلِكَ مِنْ عِلْمٍ এর উদ্দেশ্য হবে তারা ফেরেশতাগনের ব্যাপারে যা বলে , তাদের এ ব্যাপারে কোন জ্ঞান নেই। তা কেবল অনুমানভিত্তিক মনগড়া কথাবার্তা অর্থাৎ, তারা মিথ্যা কথা বলে।

فِي عَقِبِه وَلَدِه : এখানে (٢٨) كَلِمَةً بَاقِيَةً فِي عَقِبِهِ لَعَلَّهُمْ يَرْجِعُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"তিনি (অর্থাৎ, ইবরাহীম আ.) তা (একত্ববাদের বিশ্বাস অর্থাৎ, لَا اِلٰـهَ اِلَّا اللهُ ) কে নিজ সন্তানদের মাঝে প্রতিষ্ঠিত বাণীরূপে রেখে গেলেন।"

উদ্দেশ্য এই যে, হযরত ইবরাহীম আ. একত্ববাদের বিশ্বাসকে নিজ সত্ত্বা পর্যন্তই সীমাবদ্ধ রাখলেন না বরং তার সন্তানদেরকেও এই বিশ্বাসের উপর (অটল) থাকার উপদেশ দিলেন।

তিনি বলেন, আয়াতে عَقِبِه এর অর্থ তাঁর সন্তান।

مُقْتَرِنِينَ يَمْشُونَ مَعًا : এখানে (٥٣) أَوْ جَاءَ مَعَهُ الْمَلَائِكَةُ مُقْتَرِنِينَ আয়াতের দিকে ইঙ্গিত। "অথবা ফেরেশতারা তার সাথে দল বেধে আসত।" তিনি বলেন, আয়াতে مقترنين এর অর্থ হল এই যে, সঙ্গে সঙ্গে চলা (যেমন, শাসকবর্গ ও নেতাদের সেবক ও চাকররা সাথে সাথে চলে)

فَجَعَلْنَاهُمْ سَلَفًا وَمَثَلًا لِلْآخِرِينَ (٥٦) এখানে : سَلَفًا قَوْمُ فِرْعَوْنَ سَلَفًا لِكُفَّارِ أُمَّةِ مُحَمَّدٍ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَثَلًا عِبْرَةً আয়াতের দিকে ইঙ্গিত। "অতঃপর আমি তাদেরকে পরবর্তী প্রজন্মের জন্য বিশেষভাবে পূর্বপুরুষ (পূর্বসূরী) এবং দৃষ্টান্ত (শিক্ষাগ্রহণের বিষয়) বানিয়ে দিয়েছি।" তিনি বলেন, আয়াতে سَلَفًا দ্বারা উদ্দেশ্য ফিরআউনের জাতি, অর্থাৎ, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর উম্মতের কাফেরদেরকে জন্য তারা পূর্বসূরী এবং শিক্ষাগ্রহণের জন্য দৃষ্টান্তস্বরূপ।

يَصِدُّونَ يَضِجُّونَ : এখানে إِذَا قَوْمُكَ مِنْهُ يَصِدُّونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"আপনার জাতির লোকেরা নিজে নিজেই তার (প্রশ্ন শ্রবণ করার) কারনে প্রফুল্লচিত্তে) চিৎকার করতে লাগল।"

তিনি বলেন : আয়াতে يَصِدُّونَ অর্থ চিৎকার করতে লাগল, হট্টগোল শুরু করে দিল।

مُبْرِمُونَ مُجْمِعُونَ : এখানে (٧٩) أَمْ أَبْرَمُوا أَمْرًا فَإِنَّا مُبْرِمُونَ আয়াতের দিকে ইঙ্গিত।

"তারা কি (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ক্ষতি করার ব্যাপারে) কোন সিদ্ধান্ত চূড়ান্ত করেছে? তাহলে আমিও এক সিদ্ধান্ত চূড়ান্ত করেছি।"

তিনি বলেন : আয়াতে مُبْرِمُونَ এর অর্থ দৃঢ় প্রতিজ্ঞাকারী, সর্বসম্মত সিদ্ধান্তগ্রহনকারী।

أَوَّلُ الْعَابِدِينَ أَوَّلُ الْمُؤْمِنِينَ وَالزُّخْرُفُ الذَّهَبُ : এখানে أَوَّلُ الْعَابِدِينَ أَوَّلُ الْمُؤْمِنِينَ قُلْ إِنْ كَانَ لِلرَّحْمَنِ وَلَدٌ فَأَنَا أَوَّلُ الْعَابِدِينَ (٨١) আয়াতের দিকে ইঙ্গিত।

"আপনি (এই মুশরিকদেরকে) বলে দিন, যদি (অসম্ভবকে মেনে নিয়ে) আল্লাহর সন্তান থাকতো, তাহলে সর্বপ্রথম আমিই তার উপাসনাকারী হতাম।"

তিনি বলেন, أَوَّلُ الْعَابِدِينَ এর অর্থ হল, আমি তোমাদের মত সত্য কথা মানতে অস্বীকার করি না। তোমরা যদি প্রমাণ করতে পার, তাহলে সর্বপ্রথম আমিই মেনে নিবো।

وَقَالَ غَيْرُهُ إِنَّنِي بَرَاءٌ مِمَّا تَعْبُدُونَ الْعَرَبُ تَقُولُ نَحْنُ مِنْكَ الْبَرَاءُ وَالْخَلَاءُ وَالْوَاحِدُ وَالِاثْنَانِ وَالْجَمِيعُ مِنَ الْمُذَكَّرِ وَالْمُؤَنَّثِ يُقَالُ فِيهِ بَرَاءٌ لِأَنَّهُ مَصْدَرٌ وَلَوْ قَالَ بَرِيءٌ لَقِيلَ فِي الِاثْنَيْنِ بَرِيئَانِ وَفِي الْجَمِيعِ بَرِيئُونَ وَقَرَأَ عَبْدُ اللّٰهِ إِنَّنِي بَرِيءٌ بِالْيَاءِ :

এখানে وَإِذْ قَالَ إِبْرَاهِيمُ لِأَبِيهِ وَقَوْمِهِ إِنَّنِي بَرَاءٌ مِمَّا تَعْبُدُونَ (٢٦) আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং (ঐ সময়ের কথা স্মরণযোগ্য) যখন ইবরাহীম আ. তার পিতা এবং তার জাতিকে বললেন যে, আমি এই বস্তুসমূহের (উপাসনা) থেকে অসন্তুষ্ট যাদের তোমরা উপাসনা কর।"

তিনি বলেন আয়াতে, براء শব্দের অর্থ অসন্তুষ্ট। আরবের লোকেরা বলে, نَحْنُ مِنْكَ الْبَرَاءُ وَالْخَلَاءُ অর্থাৎ, আমরা তোমার থেকে অসন্তুষ্ট, পৃথক। এই براء শব্দ একবচন, দ্বিবচন, বহুবচন এবং পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ সব কিছুর জন্য ব্যবহার করা হয়।

وَلَوْ قَالَ بَرِيءٌ لَقِيلَ : যদি بَرِيءٌ পড়া হয় (যেমন হযরত ইবনে মাসউদ রা. এর কিরাআত) তাহলে দ্বিবচন بريئان এবং বহু বচন بريئون হবে। হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. إِنَّنِي بَرِيءٌ ইয়া সহ পড়েছেন।

وَالزُّخْرُفُ الذَّهَبُ : এখানে وَلِبُيُوتِهِمْ أَبْوَابًا وَسُرُرًا عَلَيْهَا يَتَّكِئُونَ وَزُخْرُفًا আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং তাদের ঘরের প্রবেশপথ (দরজাগুলো) ও এবং খাটগুলোও (রৌপ্যের বানিয়ে দিবেন, যার উপর হেলান দিয়ে বসবে এবং (এই জিনিসগুলোকেই) স্বর্ণের বানিয়ে দিবেন।"

তিনি বলেন, الزُّخْرُفُ এর অর্থ স্বর্ণ।

مَلَائِكَةً يَخْلُفُونَ يَخْلُفُ بَعْضُهُمْ بَعْضًا : এখানে وَلَوْ نَشَاءُ لَجَعَلْنَا مِنْكُمْ مَلَائِكَةً فِي الْأَرْضِ يَخْلُفُونَ (٦٠) আয়াতের দিকে ইঙ্গিত।

"যদি আমি চাইতাম তাহলে আমি তোমাদের থেকে ফেরেশতা জন্ম দিতাম (যেভাবে তোমাদের থেকে তোমাদের সন্তান জন্ম হয়) যে, তারা জমিনে (মানুষের মত) একের পর এক বাস করত।"

তিনি বলেন : আয়াতে مَلَائِكَةً يَخْلُفُونَ এর অর্থ তাদের মধ্যে কিছুসংখ্যক কতকের স্থলাভিষিক্ত হত।

## بَاب قَوْلُهُ وَنَادَوْا يَا مَالِكُ لِيَقْضِ عَلَيْنَا رَبُّكَ قَالَ إِنَّكُمْ مَاكِثُونَ বুখারী ৭১৩

**২৫২২. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : এবং জাহান্নামীরা যখন মুক্তি থেকে নিরাশ হয়ে যাবে, (তখন জাহান্নামের দারোগা মালিক নামক ফেরেশতাকে চিৎকার করে) ডাকবে, হে মালিক! (তুমিই প্রার্থনা করো যে,) তোমার প্রভু যেন (আমাদেরকে মৃত্যু দিয়ে) আমাদের বিষয়টি চুকিয়ে ফেলেন -যেন আমাদের নিঃশেষ করে দেন।" পারা : ২৫, রুকূ ১৩

**حَدَّثَنَا** حَجَّاجُ بْنُ مِنْهَالٍ حَدَّثَنَا سُفْيَانُ بْنُ عُيَيْنَةَ عَنْ عَمْرٍو عَنْ عَطَاءٍ عَنْ صَفْوَانَ بْنِ يَعْلَى عَنْ أَبِيهِ قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ عَلَى الْمِنْبَرِ وَنَادَوْا يَا مَالِكُ لِيَقْضِ عَلَيْنَا رَبُّكَ

৩৪৪. হাজ্জাজ ইব্‌নে মিনহাল র......... ইয়ালা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে মিম্বরে পড়তে শুনেছি وَنَادَوْا يَا مَالِكُ لِيَقْضِ عَلَيْنَا رَبُّكَ (তারা চিৎকার করে বলবে, হে মালিক! তোমার প্রতিপালক যেন আমাদের নিঃশেষ করে দেন।)

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বাদউল খালকের ৪৬২ পৃষ্ঠায় এবং এখানে তাফসীরের ৭১৩ পৃষ্ঠায় এসেছে। কেউ কেউ সংক্ষেপ করে يامال (লামে যের) পড়েছেন।

وَقَالَ قَتَادَةُ مَثَلًا لِلْآخِرِينَ عِظَةً لِمَنْ بَعْدَهُمْ : কাতাদা বলেন, مَثَلًا لِلْآخِرِينَ এর অর্থ পরবর্তী লোকদের জন্য উপদেশ স্বরূপ।

فَجَعَلْنَاهُمْ سَلَفًا وَمَثَلًا لِلْآخِرِينَ (٥٦) আয়াতের দিকে ইঙ্গিত।

وَقَالَ غَيْرُهُ مُقْرِنِينَ ضَابِطِينَ يُقَالُ فُلَانٌ مُقْرِنٌ لِفُلَانٍ ضَابِطٌ لَهُ

কাতাদা র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, مُقْرِنِينَ নিয়ন্ত্রণকারী। বলা হয় فُلَانٌ مُقْرِنٌ لِفُلَانٍ অর্থাৎ, তার নিয়ন্তা।

وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ এই আয়াতের দিকে ইঙ্গিত।

অনুবাদ পূর্বে এসেছে।

তিনি বলেন, কাতাদা ব্যতীত অন্যরা (অর্থাৎ, আবু উবায়দা র.) বলেন যে, مقـــرن এর অর্থ বাগে আনয়নকারী। আরবরা বলেন, অমুক অমুকের مقرن অর্থাৎ, তাকে বাগে আনয়নকারী,তার নিয়ন্ত্রক।

وَالْأَكْوَابُ الْأَبَارِيقُ الَّتِي لَا خَرَاطِيمَ لَهَا

الْأَكْوَابُ : অর্থ হাতলবিহীন পানপাত্র।

يُطَافُ عَلَيْهِمْ بِصِحَافٍ مِنْ ذَهَبٍ وَأَكْــوَابٍ আয়াতের দিকে ইঙ্গিত। "তাদের (জান্নাতীদের) নিকট (খাদ্যে পরিপূর্ণ) স্বর্ণের থালা এবং (পানীয় দ্বারা পূর্ণ) গ্লাস আনা হবে। (অর্থাৎ, বালকরা আনয়ন করবে)।" তিনি বলেন যে, اكــواب ঐ পাত্র যার নল থাকে না। (বরং মুখ খোলা থাকবে। যেখান থেকেই মনে চায় পান করবে)

أَوَّلُ الْعَابِدِينَ أَيْ مَا كَانَ فَأَنَا أَوَّلُ الْآنِفِينَ وَهُمَا لُغَتَانِ رَجُلٌ عَابِدٌ وَعَبِدٌ وَقَرَأَ عَبْدُ اللَّهِ وَقَالَ الرَّسُولُ يَا رَبِّ وَيُقَــالُ أَوَّلُ الْعَابِدِينَ الْجَاحِدِينَ مِنْ عَبِدَ يَعْبَدُ

أَوَّلُ الْعَابِدِينَ : অর্থ হচ্ছে, আল্লাহর কোন সন্তান নেই-এ কথা প্রত্যাখ্যানকারী সর্বপ্রথম আমি নিজেই। الْعَابِدِينَ এতে দুই ধরনের লুগাত বা ব্যবহার রয়েছে- رَجُلٌ عَابِدٌ وَعَبِدٌ।

আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. (৮৮) وقيله يا رب নং আয়াতে এর পরিবর্তে وَقَــالَ الرَّسُــولُ يَـــا رَبِّ তিলাওয়াত করতেন। কোন কোন মুফাসসির বলেন, أَوَّلُ الْعَابِدِينَ বর্ণিত الْعَابِدِينَ শব্দটি عَبِدَ يَعْبَدُ থেকে ; যার অর্থ অস্বীকারকারী।

قُلْ إِنْ كَانَ لِلرَّحْمَنِ وَلَدٌ فَأَنَا أَوَّلُ الْعَابِدِينَ (٨١) এই আয়াতের দিকে ইঙ্গিত।

অনুবাদ পূর্বে এসেছে।

তিনি বলেন, আয়াতে ان টি নেতিবাচক। অর্থাৎ, আল্লাহ তা'আলার কোন সন্তান নেই। فَأَنَا أَوَّلُ الْعَابِــدِينَ এর মাঝে ف টি কার্যকারণ সম্পর্কিত। এবং العابـــدين এর অর্থ الانفـــين অর্থাৎ, সর্বপ্রথম অস্বীকারকারী আমি হতাম। এর মধ্যে দুইটি লুগাত রয়েছে। رجل عابد এবং رجل عبد অর্থাৎ, কয়েক আয়াতের পর ৮৮ নং আয়াতে وقيله يا رب এর পরিবর্তে হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. وَقَالَ الرَّسُوْلُ يَـــا رَبِّ ক্বিরাআত বলেছেন। তার প্রকৃত স্থান এখানে ছিল না। এ জন্য আল্লামা আইনী র. বলেন : উচিত হল এটাকে وقيله يا رب আয়াতের নিকট উল্লেখ করা। যা অস্পষ্ট নয়।-উমদা

وَيُقَالُ বলা হয় أَوَّلُ الْعَابِدِينَ- এর অর্থ অস্বীকারকারী।

উদ্দেশ্য এই যে, যদি আল্লাহ তা'আলার জন্য সন্তান প্রমাণ করো, তাহলে সর্বপ্রথম আমি অস্বীকারকারী হবো। এই সূরতে عابد শব্দটি عبد يعبد অর্থাৎ, বাবে سمع থেকে নির্গত হবে।

وَقَالَ قَتَادَةُ فِي أُمِّ الْكِتَابِ جُمْلَةِ الْكِتَابِ أَصْلِ الْكِتَابِ কাতাদা র. বলেন فِي أُمِّ الْكِتَابِ অর্থাৎ, মুল কিতাব।

وَإِنَّهُ فِي أُمِّ الْكِتَابِ لَـــدَيْنَا لَعَلِـــيٌّ حَكِـــيمٌ (٤) আয়াতের দিকে ইঙ্গিত। "এবং তা (কুরআন) আমার নিকট লাওহে মাহফুজে বিরাট মর্যাদা ও প্রজ্ঞাময় কিতাব রয়েছে।" এবং কাতাদা বলেন, أُمِّ الْكِتَابِ এর ব্যাখ্যায় أَصْلِ ও جُمْلَةِ الْكِتَابِ অর্থাৎ, الْكِتَابِ হল أَصْلِ الْكِتَابِ এর ব্যাখ্যা। অধিকাংশ মুফাসসিরীন থেকে বর্ণিত যে, أُمِّ الْكِتَـــابِ দ্বারা উদ্দেশ্য লাওহে মাহফুজ। أُمِّ এর অর্থ, মূল। সুতরাং লাওহে মাহফুজ মূল কিতাব। যেখান থেকে কুরআন শরীফ এবং সকল আসমানী কিতাব বর্ণিত হয়েছে। আল্লাহই ভাল জানেন।

أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ صَفْحًا أَنْ كُنْتُمْ قَوْمًا مُسْرِفِينَ مُشْرِكِينَ وَاللّٰهِ لَوْ أَنَّ هَذَا الْقُرْآنَ رُفِعَ حَيْثُ رَدَّهُ أَوَائِلُ هَذِهِ الْأُمَّةِ لَهَلَكُوا فَأَهْلَكْنَا أَشَدَّ مِنْهُمْ بَطْشًا وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ عُقُوبَةُ الْأَوَّلِينَ جُزْءًا عِدْلًا

مُشْرِكِينَ অর্থাৎ, আমি কি أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ صَفْحًا أَنْ كُنْتُمْ قَوْمًا مُسْرِفِينَ আয়াতে উল্লিখিত مُسْرِفِينَ - এর অর্থ তোমাদের থেকে এই উপদেশবাণী সম্পূর্ণরূপে প্রত্যাহার করে নেব এই কারনে যে, তোমরা মুশরিক? আল্লাহর কসম, এ উম্মতের প্রাথমিক অবস্থায় যখন (কুরাইশগণ) কুরআনকে প্রত্যাখ্যান করেছিল, তখন যদি তা প্রত্যাহার করা হত, তাহলে তারা ধ্বংস হয়ে যেত। فَأَهْلَكْنَا أَشَدَّ مِنْهُمْ بَطْشًا - এর অর্থ তাদের মধ্যে যারা তাদের অপেক্ষা শক্তিতে প্রবল ছিল, তাদের আমি ধ্বংস করেছিলাম। وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ আর এভাবেই চলে এসেছে পূর্ববর্তী লোকদের শাস্তির দৃষ্টান্ত। جُزْءًا অর্থ সমকক্ষ।

তিনি বলেন, مُسْرِفِينَ এর দ্বারা উদ্দেশ্য মুশরিকরা। আল্লাহর শপথ, যদি এই কুরআন উঠিয়ে নেওয়া হতো যখন সূচনালগ্নে এই জাতির পূর্ব পুরুষেরা (অর্থাৎ, কুরাইশরা) তাকে প্রত্যাখ্যান করেছিল তাহলে সবাই ধ্বংস হয়ে যেত।

أَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ صَفْحًا أَنْ كُنْتُمْ قَوْمًا مُسْرِفِينَ : সূরার শুরুতে অনুবাদ ব্যাখ্যা এসেছে।

তিনি বলেন, مُسْرِفِينَ দ্বারা উদ্দেশ্য মুশরিকরা। আল্লাহর শপথ যদি এ কুরআন উঠিয়ে নেয়া হত যখন এ উম্মতের পূর্বপুরুষরা (কুরাইশরা) তাঁকে প্রত্যাখ্যান করেছিল তাহলে সবাই ধংস হয়ে যেত।

فَأَهْلَكْنَا أَشَدَّ مِنْهُمْ بَطْشًا وَمَضَى مَثَلُ الْأَوَّلِينَ عُقُوبَةُ الْأَوَّلِينَ : সূরার শুরুতে অনুবাদ ও ব্যাখ্যা এসেছে। পারা : ২৫, রুকূ ৭

مَثَلُ الْأَوَّلِينَ এর ব্যাখ্যা করেছেন, عُقُوبَةُ الْأَوَّلِينَ এর দ্বারা। অর্থাৎ, পূর্ববর্তীদের শাস্তি হয়েছে।

جُزْءًا عِدْلًا এখানে وَجَعَلُوا لَهُ مِنْ عِبَادِهِ جُزْءًا إِنَّ الْإِنْسَانَ لَكَفُورٌ مُبِينٌ (١٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"তারা আল্লাহর বান্দাদের মধ্যে (যারা সৃষ্ট) তাদেরকে আল্লাহর অংশ সাব্যস্ত করেছে। প্রকৃতপক্ষে (এরূপ) মানুষ স্পষ্ট অকৃতজ্ঞ।"

তিনি বলেন, আয়াতে جُزْءًا এর অর্থ عِدْلًا অর্থাৎ, সমকক্ষ অনুরূপ, সমান অর্থাৎ, মুশরিকরা এ কথা বলে যে, ফেরেশতারা আল্লাহর কন্যা- তারা এগুলোকে আল্লাহর অংশীদার বানিয়েছে। আল্লাহ এর থেকে অনেক উর্ধ্বে।

## سُورَةُ الدُّخَانِ
## সূরা দুখান

আয়াত ৫৯, রুকূ ৩, মক্কী

অর্থাৎ, সূরা হা-মীম আদ্ দোখান।

سُورَةُ حم الدُّخَانِ وَقَالَ مُجَاهِدٌ رَهْوًا طَرِيقًا يَابِسًا وَيُقَالُ رَهْوًا سَاكِنًا عَلَى عِلْمٍ عَلَى الْعَالَمِينَ عَلَى مَنْ بَيْنَ ظَهْرَيْهِ وَزَوَّجْنَاهُمْ بِحُورٍ عِينٍ أَنْكَحْنَاهُمْ حُورًا عِينًا يَحَارُ فِيهَا الطَّرْفُ فَاعْتُلُوهُ ادْفَعُوهُ وَيُقَالُ أَنْ تَرْجُمُونِ الْقَتْلُ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَالْمُهْلِ أَسْوَدُ كَمُهْلِ الزَّيْتِ وَقَالَ غَيْرُهُ تُبَّعٍ مُلُوكُ الْيَمَنِ كُلُّ وَاحِدٍ مِنْهُمْ يُسَمَّى تُبَّعًا لِأَنَّهُ يَتْبَعُ صَاحِبَهُ وَالظِّلُّ يُسَمَّى تُبَّعًا لِأَنَّهُ يَتْبَعُ الشَّمْسَ

মুজাহিদ র. বলেন, رَهْوًا طَرِيقًا- শুষ্ক পথ। عَلَى الْعَالَمِينَ- সমকালীন লোকদের উপর। فَاعْتُلُوهُ- নিক্ষেপ কর তাকে। وَزَوَّجْنَاهُمْ بِحُورٍ عِينٍ- আমি তাদের ডাগর চক্ষু বিশিষ্ট হুরদের সাথে বিয়ে দেব, যাদেরকে দেখলে চোখ ধাঁধিয়ে যায়। أَنْ تَرْجُمُونِ- হত্যা করা। رَهْوًا - স্থির। ইব্‌নে আব্বাস রা. বলেন, كَالْمُهْلِ - যায়তুনের গাদের মত কাল। অন্যরা

বলেছেন, تُبَّعٍ - ইয়ামানের বাদশাদের উপাধি। তাদের একজনের পর যেহেতু অপরজনের আগমন ঘটত, এজন্য তাদের প্রত্যেক বাদশাহকেই تُبَّعٍ বলা হত। ছায়াকেও تُبَّعٍ বলা হয়। কেননা, ছায়া সূর্যেও অনুসরণ করে।

وَقَالَ مُجَاهِدٌ رَهْوًا طَرِيقًا يَابِسًا মুজাহিদ র. বলেন, আয়াতে رَهْوًا অর্থ শুকনো পথ।এখানে وَاتْرُكِ الْبَحْرَ رَهْوًا আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং তোমরা এই নদীকে স্থিরাবস্থায় রেখে দাও। তাদের (ফেরাউনদের) সমস্ত বাহিনী (এই নদীতে) নিমজ্জিত করা হবে।"

عَلَى الْعَالَمِينَ عَلَى مَنْ بَيْنَ ظَهْرَيْهِ : এই আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং আমি বনি ইসরাঈলকে নিজ জ্ঞানে (কিছু বিষয়ে সমস্ত) বিশ্ববাসীর উপর শ্রেষ্ঠত্ব দান করেছিলাম...।"

তিনি বলেন যে, আয়াতে عَلَى الْعَالَمِينَ এর অর্থ ঐ লোকদের উপর যারা তাদের মাঝে ছিল। অর্থাৎ, তাদের যুগের লোকদের উপর শ্রেষ্ঠত্ব দিয়েছিলাম। এটাও মুজাহিদ র. এর উক্তি।

فَاعْتُلُوهُ ادْفَعُوهُ : এখানে خُذُوهُ فَاعْتِلُوهُ إِلَى سَوَاءِ الْجَحِيمِ (٤٧) আয়াতের দিকে ইঙ্গিত।

(ফেরেশতাদেরকে নির্দেশ দেওয়া হবে) তাকে ধর অতঃপর টেনে নিয়ে যাও জাহান্নামের মধ্যস্থলে।

তিনি বলেন, আয়াতে فَاعْتُلُوهُ এর অর্থ তাকে ধাক্কা দাও।

وَزَوَّجْنَاهُمْ بِحُورٍ عِينٍ أَنْكَحْنَاهُمْ حُورًا عِينًا يَحَارُ فِيهَا الطَّرْفُ এখানে وَزَوَّجْنَاهُمْ بِحُورٍ عِينٍ আয়াতের দিকে ইঙ্গিত।

এবং আমি তাদেরকে অধিক সাদা ও গাঢ় কালো ডাগর চক্ষু বিশিষ্টদের সাথে বিবাহ করিয়ে দিবো।

তিনি বলেন, وَزَوَّجْنَاهُمْ بِحُورٍ عِينٍ এর অর্থ "আমি তাদেরকে ডাগর চক্ষুবিশিষ্টদের সাথে বিবাহ করিয়ে দিবো।" যাদেরকে দেখে চক্ষু হতভম্ব হয়ে যাবে।

حُور শব্দটি احور এর বহুবচন। এবং عِين আইনের নিচে যের যোগে عيناء এর বহুবচন, যার অর্থ, ডাগর চক্ষুবিশিষ্টা-উমদা উদ্দেশ্য এই যে, حُور এর অর্থ ধবধবে সাদা ও গাঢ় কালো চক্ষুবিশিষ্টা অত্যন্ত সুন্দরী রমণী যে, চামড়া পাতলা হওয়া ও রং স্বচ্ছ হওয়ার কারণে দর্শনকারী তাকে দেখতে গিয়ে নিজের অবয়বও দেখে ফেলবে। যেমন আয়নায় দেখা যায়।

عِين ডাগর চক্ষুবিশিষ্টা।

وَيُقَالُ أَنْ تَرْجُمُونِ الْقَتْلُ : এখানে وَإِنِّي عُذْتُ بِرَبِّي وَرَبِّكُمْ أَنْ تَرْجُمُونِ (٢٠) আয়াতের দিকে ইঙ্গিত।

"আমি, আমার প্রভু ও তোমাদের প্রভুর নিকট আশ্রয় চাই, এই বিষয় থেকে যে, তোমরা আমাকে পাথর (ইত্যাদি) দ্বারা হত্যা করবে।"

তিনি বলেন, أَنْ تَرْجُمُونِ এর অর্থ আমাকে হত্যা করবে। অনুবাদ থেকে স্পষ্ট হয়ে গেল যে, ترجعون-এর নূনের নিচে যের হবে যা উহ্য ইয়ায়ে মুতাকাল্লিম এর প্রতি নির্দেশক।

وَقَالَ مُجَاهِدٌ رَهْوًا طَرِيقًا يَابِسًا وَيُقَالُ رَهْوًا سَاكِنًا: এটা পুনরাবৃত্তি। তা ইতিপূর্বে পারা : ২৫, রুকূ ১৪ এর উদ্ধৃতিতে এসেছে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَالْمُهْلِ أَسْوَدُ كَمُهْلِ الزَّيْتِ : এখানে إِنَّ شَجَرَةَ الزَّقُّومِ (٤٣) طَعَامُ الْأَثِيمِ (٤٤) كَالْمُهْلِ يَغْلِي فِي الْبُطُونِ (٤٥) আয়াতের দিকে ইঙ্গিত।

"নিঃসন্দেহে ঝাককুম বড় পাপিষ্ঠের খাদ্য হবে, যা হবে তেলের গাদ যেমন হয়। তা পেটে উথলাতে থাকবে। যেমন, প্রচণ্ড গরম তেল উথলাতে থাকে।"

এবং হযরত ইবনে আব্বাস রা. বলেন, كَالْمُهْلِ অর্থ কালো যাইতুনের তেলের গাদ যেমন।

وَقَالَ غَيْرُهُ تُبَّعٍ مُلُوكُ الْيَمَنِ كُلُّ وَاحِدٍ مِنْهُمْ يُسَمَّى تُبَّعًا لِأَنَّهُ يَتْبَعُ صَاحِبَهُ وَالظِّلُّ يُسَمَّى تُبَّعًا لِأَنَّهُ يَتْبَعُ الشَّمْسَ

এখানে أَهُمْ خَيْرٌ أَمْ قَوْمُ تُبَّعٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"এরা কি (শক্তি ও দাপটে) অধিক শ্রেষ্ঠ, নাকি তুব্বা (ইয়ামানরাজা) এর জাতি..... ।"

এবং ইবনে আব্বাস রা. ব্যতীত অন্যরা বলেন, تُبَّعٍ দ্বারা ইয়ামানের বাদশাহ উদ্দেশ্য। তাদের প্রত্যেককেই تُبَّـــعٍ বলা হয়। কেননা, তারা এক বাদশাহর পর অপরজন আসত। (অর্থাৎ, একের পর এক আসতে থাকত) এবং ছায়াকেও تُبَّـــعٍ বলা হয়। কেননা তারা সূর্যের অনুসারী ছিল।

## بَاب فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ قَالَ قَتَادَةُ فَارْتَقِبْ فَانْتَظِرْ

**২৫২৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সুতরাং আপনি সেই দিনের অপেক্ষা করতে থাকুন, যেদিন ধূম্রাচ্ছন্ন হবে আকাশ। কাতাদা বলেন, فَارْتَقِبْ অর্থ অপেক্ষা কর।"-৪৪ : ১০

অর্থাৎ, এই অনুচ্ছেদ আল্লাহর এই বাণী সম্পর্কে।

حَدَّثَنَا عَبْدَانُ عَنْ أَبِي حَمْزَةَ عَنْ الْأَعْمَشِ عَنْ مُسْلِمٍ عَنْ مَسْرُوقٍ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ مَضَى خَمْسٌ الدُّخَانُ وَالرُّومُ وَالْقَمَرُ وَالْبَطْشَةُ وَاللِّزَامُ

৩৪৫. আবদান র.......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, (কিয়ামতের) পাঁচটি নিদর্শনই বাস্তবায়িত হয়ে গেছে। ধোঁয়া (দুর্ভিক্ষ), রোম (রোমীদের পরাজয়), চন্দ্র (দ্বিখণ্ডিত হওয়া), পাকড়াও (বদর যুদ্ধে) এবং ধ্বংস।

**ব্যাখ্যা :** শিরোনামের মিল الـــدُّخَانُ শব্দে। হাদীসটি সূরা ফুরকানের ৭০২ পৃষ্ঠায় এসেছে। আরো বিস্তারিত ব্যাখ্যার জন্য হাদীস নং ২৯০ এর ব্যাখ্যা দ্রষ্টব্য।

## بَاب يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ

**২৫২৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : -"তা সব লোককে আচ্ছাদিত করে ফেলবে। এটা এক বেদনাদায়ক শাস্তি।" -৪৪ : ১১, পারা : ২৫, রুকূ ১৪

এই আয়াত পূর্ণরূপে হাদীসে এসেছে।

حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا أَبُو مُعَاوِيَةَ عَنْ الْأَعْمَشِ عَنْ مُسْلِمٍ عَنْ مَسْرُوقٍ قَالَ قَالَ عَبْدُ اللَّهِ إِنَّمَا كَانَ هَذَا لِأَنَّ قُرَيْـــشًا لَمَّـــا اسْتَعْصَوْا عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ دَعَا عَلَيْهِمْ بِسِنِينَ كَسِنِي يُوسُفَ فَأَصَابَهُمْ قَحْطٌ وَجَهْدٌ حَتَّى أَكَلُوا الْعِظَامَ فَجَعَلَ الرَّجُلُ يَنْظُرُ إِلَى السَّمَاءِ فَيَرَى مَا بَيْنَهُ وَبَيْنَهَا كَهَيْئَةِ الدُّخَانِ مِنْ الْجَهْدِ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِـــدُخَانٍ مُبِينٍ يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ قَالَ فَأُتِيَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقِيلَ لَهُ يَا رَسُولَ اللَّهِ اسْتَسْقِ اللَّهَ لِمُضَرَ فَإِنَّهَا قَدْ هَلَكَتْ قَالَ لِمُضَرَ إِنَّكَ لَجَرِيءٌ فَاسْتَسْقَى لَهُمْ فَسُقُوا فَنَزَلَتْ إِنَّكُمْ عَائِدُونَ فَلَمَّا أَصَابَتْهُمْ الرَّفَاهِيَةُ عَادُوا إِلَى حَالِهِمْ حِينَ أَصَابَتْهُمْ الرَّفَاهِيَةُ فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى إِنَّا مُنْتَقِمُونَ قَالَ يَعْنِي يَوْمَ بَدْرٍ

৩৪৬. ইয়াহইয়া র........ মাসরূক র. . সূত্রে বর্ণিত যে, আবদুল্লাহ্ রা. বলেছেন, (এ দুর্ভিক্ষ ) এ জন্য যে, কুরাইশরা যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নাফরমানী করল (এবং দাওয়াত গ্রহনের পরিবর্তে শিরকের উপর অটল রইল,) তখন তিনি তাদের বিরুদ্ধে এমন দুর্ভিক্ষের দোয়া করলেন, যেমন দুর্ভিক্ষ হয়েছিল হযরত ইউসুফ আ. -এর

সময়ে। তারপর তাদের উপর দুর্ভিক্ষ ও ক্ষুধার কষ্ট এমনভাবে আপতিত হল যে, তারা হাড্ডি খেতে আরম্ভ করল। তখন মানুষ আকাশের দিকে তাকালে ক্ষুধার তাড়নায় তারা আকাশ ও তাদের মধ্যে শুধু ধোঁয়ার মত দেখতে পেত। এ সম্পর্কেই আল্লাহ্ নাযিল করলেন, فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ "অতএব আপনি অপেক্ষা করুন সেদিনের, যেদিন স্পষ্ট ধূম্রাচ্ছন্ন হবে আকাশ এবং তা আবৃত করে ফেলবে মানব জাতিকে। এ হবে মর্মন্তুদ শাস্তি।" বর্ণনাকারী বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট (কাফেরদের পক্ষ থেকে) এক ব্যক্তি এসে বলল, ইয়া রাসূলাল্লাহ! (মককার প্রতিবেশী ) মুযার গোত্রের জন্য বৃষ্টির দোয়া করুন। তারা তো ধ্বংস হয়ে গেল। তিনি (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) বললেন, মুযার গোত্রের জন্য দোয়া করতে বলছ। (অথচ তারা তো বড় অবাধ্য মুশরিক) তুমি তো খুব সাহসী। তারপর তিনি বৃষ্টির জন্য দোয়া করলেন এবং বৃষ্টি হল। তখন নাযিল হল, إِنَّكُمْ عَائِدُونَ যদিও তোমরা ঈমান আনার ওয়াদা করেছ তাসত্ত্বেও তোমরা তো তোমাদের পূর্বাবস্থায় ফিরে যাবে। যখন তাদের স্বচ্ছলতা ফিরে এল, তখন আবার নিজেদের পূর্বাবস্থায় ফিরে গেল (অর্থাৎ, শিরকের দিকে ফিরে গেল এবং নিজেদের ঈমান আনার ওয়াদা ভুলে গেল)। তারপর আল্লাহ্ নাযিল করলেন, يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى إِنَّا مُنْتَقِمُونَ "যেদিন আমি তোমাদের প্রবলভাবে পাকড়াও করব, সেদিন আমি তোমাদের প্রতিশোধ নিব।" বর্ণনাকারী বলেন, অর্থাৎ, বদর যুদ্ধের দিন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল يَغْشَى النَّاسَ বাক্যে।

এই হাদীসটি বিভিন্ন সনদের অধীনে ধারাবাহিকভাবে এসেছে। তাছাড়াও ইস্তিস্কার ১৩৭ পৃষ্ঠায় এবং ফুরকানের ব্যাখ্যায় সংক্ষিপ্তাকারে ও রুম ও সোয়াদ এর ব্যাখ্যায় বিস্তারিতভাবে, ৭১০ পৃষ্ঠায় এবং এখানে দুখানের ব্যাখ্যায় ৭১৪ পৃষ্ঠায় এসেছে।

فَأُتِيَ হামযার উপর পেশ। মজহুলের সীগা। দুর্ভিক্ষ থেকে মুক্তির কথা মুযার গোত্রের জন্য বলেছেন। কেননা তাদের মাঝে, নিন্দুক প্রাধান্য বিস্তার করেছিল। মজহুলের ভিত্তিতে এবং আগন্তুক ছিল আবু সুফিয়ান ..... ।-উমদা.

দুর্ভিক্ষ থেকে মুক্তির কথা মুযার এর জন্য বলেছেন। কেননা তাদের মাঝে নিন্দুক প্রাধান্য লাভ করেছিল। তারা লোহিত সাগরের উপকূলীয় অঞ্চলে বাস করত এবং দুর্ভিক্ষের বদ দু'আ ছিল কুরাইশদের বিরুদ্ধে। যারা ছিল মককার অধিবাসী অতঃপর দুর্ভিক্ষ তাদের আশ পাশে ছড়িয়ে পড়ে।-ফাতহ

এটি ছিল হিজরতের পূর্বের ঘটনা। আবু সুফিয়ান তখন ইসলাম থেকে বঞ্চিত বরং শত্রু ছিল। ঘটনা ছিল এই যে, যখন কুরাইশরা ইসলাম গ্রহণ করতে অস্বীকার করল এবং কুফরীর উপর অটল রইল। তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কুরাইশদের জন্য বদ দোয়া করলেন যে, হে আল্লাহ! তাদের উপর এমন দুর্ভিক্ষ পাঠান যেমন, হযরত ইউসুফ আ. এর যুগে পাঠিয়েছিলেন। এই বদ দু'আর ফল এই দাড়াল যে, তারা মারাত্মক দুর্ভিক্ষে পতিত হল। এমনকি, হাড় এবং মৃতপ্রাণী পর্যন্ত ভক্ষণ করতে লাগল।

তারা আকাশের দিকে দৃষ্টি নিক্ষেপ করত। তখন ধোঁয়া ব্যতীত অন্য কিছু গোচর হত না। এই চূড়ান্ত দুর্ভোগ প্রত্যক্ষ করে, আবু সুফিয়ান রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর দরবারে উপস্থিত হল এবং নিজের ব্যাপারে দূরত্বের আশংকায় কুরাইশকে বাদ দিয়ে মক্কার মুযার গোত্রের উদ্ধৃতি দিয়ে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে দুআর জন্য আবেদন জানাল। এ মুযার গোত্র কুরাইশেরই একটি শাখা ছিল। যারা মক্কার নিকটেই পার্শ্ববর্তী এক স্থানের অধিবাসী ছিল। তাছাড়া তখন আবু সুফিয়ান সেই গোত্রের নেতৃস্থানীয়দের অন্তর্ভুক্ত ছিল। এজন্য রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট আত্মীয়তার উসিলা দিয়ে আবেদন করল। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বিশ্ববাসীর জন্য রহমত স্বরূপ ছিলেন। তাঁর দয়া হল এবং বৃষ্টির জন্য দু'আ করলেন। সুতরাং বৃষ্টি হল...।

## বুখারী ৭১৪ بَاب قَوْلِه رَبَّنَا اكْشِفْ عَنَّا الْعَذَابَ إِنَّا مُؤْمِنُونَ

**২৫২৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তখন তারা বলবে, হে আমাদের প্রভু! আমাদেরকে এ শাস্তি থেকে মুক্তি দান করুন, নিশ্চয়ই আমরা ঈমান আনব।" ৪৪ : ১২, পারা : ২৫, রুকূ ১৪

এটি পূর্বের অনুচ্ছেদের সাথে সম্পৃক্ত।

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ دَخَلْتُ عَلَى عَبْدِ اللَّهِ فَقَالَ إِنَّ مِنْ الْعِلْمِ أَنْ تَقُولَ لِمَا لَا تَعْلَمُ اللَّهُ أَعْلَمُ إِنَّ اللَّهَ قَالَ لِنَبِيِّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنْ الْمُتَكَلِّفِينَ إِنَّ قُرَيْشًا لَمَّا غَلَبُوا النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَاسْتَعْصَوْا عَلَيْهِ قَالَ اللَّهُمَّ أَعِنِّي عَلَيْهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ فَأَخَذَتْهُمْ سَنَةٌ أَكَلُوا فِيهَا الْعِظَامَ وَالْمَيْتَةَ مِنْ الْجَهْدِ حَتَّى جَعَلَ أَحَدُهُمْ يَرَى مَا بَيْنَهُ وَبَيْنَ السَّمَاءِ كَهَيْئَةِ الدُّخَانِ مِنْ الْجُوعِ قَالُوا رَبَّنَا اكْشِفْ عَنَّا الْعَذَابَ إِنَّا مُؤْمِنُونَ فَقِيلَ لَهُ إِنْ كَشَفْنَا عَنْهُمْ عَادُوا فَدَعَا رَبَّهُ فَكَشَفَ عَنْهُمْ فَعَادُوا فَانْتَقَمَ اللَّهُ مِنْهُمْ يَوْمَ بَدْرٍ فَذَلِكَ قَوْلُهُ تَعَالَى فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ إِلَى قَوْلِهِ جَلَّ ذِكْرُهُ إِنَّا مُنْتَقِمُونَ

৩৪৭. ইয়াহইয়া র......... মাসরুক র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবদুল্লাহ্ রা. -এর কাছে গেলাম। তখন তিনি বললেন, যে বিষয়ে তোমার জ্ঞান নেই, সে সম্পর্কে আল্লাহই ভাল জানেন- একথা বলাও জ্ঞানের অন্তর্ভুক্ত। নিশ্চয়ই আল্লাহ্ তার নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে বলেছেন, قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنَ الْمُتَكَلِّفِينَ "বল, আমি এর জন্য তোমাদের কাছে কোন প্রতিদান চাই না এবং আমি বানোয়াটকারীদের অন্তর্ভুক্ত নই।"বাস্তবতা হল, কুরাইশরা যখন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে বাড়াবাড়ি করল এবং বিরোধিতা করল, তখন তিনি দোয়া করলেন, ইয়া আল্লাহ্ ! হযরত ইউসুফ আ. -এর সময়কার সাত বছরের দুর্ভিক্ষের মত দুর্ভিক্ষের দ্বারা তুমি আমাকে তাদের বিরুদ্ধে সাহায্য কর। তারপর দুর্ভিক্ষ তাদেরকে পাকড়াও করল। ক্ষুধার জ্বালায় তারা হাড্ডি এবং মরা খেতে আরম্ভ করল। এমনকি তাদের কোন ব্যক্তি আকাশের দিকে তাকালে ক্ষুধার জ্বালায় তার ও আকাশের মাঝে শুধু ধোঁয়ার মতই দেখতে পেত। তখন তারা বলল, رَبَّنَا اكْشِفْ عَنَّا الْعَذَابَ إِنَّا مُؤْمِنُونَ "হে আমাদের রব! আমাদের শাস্তি সরিয়ে নাও, নিশ্চয়ই আমরা ঈমান আনব।" তাঁকে বলা হল, যদি আমি তাদের থেকে শাস্তি রহিত করে দেই, তাহলে তারা আবার পূর্বের অবস্থায় ফিরে যাবে। তারপর তিনি তাঁর রবের নিকট দোয়া করলেন। আল্লাহ্ তাদের থেকে শাস্তি রহিত করে দিলেন; কিন্তু তারা আবার পূর্বের অবস্থায় ফিরে এল। তাই আল্লাহ্ বদর যুদ্ধের দিন তাদের থেকে প্রতিশোধ নিলেন। নিম্নোক্ত আয়াতসমূহে এ কথাই বর্ণনা করা হয়েছে। আয়াত فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ إِلَى قَوْلِهِ جَلَّ ذِكْرُهُ إِنَّا مُنْتَقِمُونَ।

**ব্যাখ্যা :** এটি পূর্বোক্ত ইবনে মাসউদ এর হাদীসের ভিন্ন আরেকটি সনদ।

الْجَهْد : জীমের উপর পেশ ও যবর যোগে। দুটি লুগাত রয়েছে। কেউ কেউ বলেছেন, পেশ দিয়ে অর্থ হবে, ক্ষুধা এবং যবর দিয়ে অর্থ হবে কষ্ট-ক্লেশ।

## বুখারী ৭১৪ بَاب أَنَّى لَهُمْ الذِّكْرَى وَقَدْ جَاءَهُمْ رَسُولٌ مُبِينٌ الذِّكْرُ وَالذِّكْرَى وَاحِدٌ

**২৫২৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলা ইরশাদ করেন, "তারা (তার থেকে) কখন উপদেশপ্রাপ্ত হবে। অথচ তাদের নিকট স্পষ্ট বর্ণনাকারী রাসূল এসেছেন..।" পারা : ২৫, রুকূ ১৪ الذِّكْرُ وَالذِّكْرَى সমার্থক।

**حَدَّثَنَا** سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا جَرِيرُ بْنُ حَازِمٍ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ دَخَلْتُ عَلَى عَبْدِ اللَّهِ ثُمَّ قَالَ إِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَمَّا دَعَا قُرَيْشًا كَذَّبُوهُ وَاسْتَعْصَوْا عَلَيْهِ فَقَالَ اللَّهُمَّ أَعِنِّي عَلَيْهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ

فَأَصَابَتْهُمْ سَنَةٌ حَصَّتْ يَعْنِي كُلَّ شَيْءٍ حَتَّى كَانُوا يَأْكُلُونَ الْمَيْتَةَ فَكَانَ يَقُومُ أَحَدُهُمْ فَكَانَ يَرَى بَيْنَهُ وَبَيْنَ السَّمَاءِ مِثْلَ الدُّخَانِ مِنْ الْجَهْدِ وَالْجُوعِ ثُمَّ قَرَأَ فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ حَتَّى بَلَغَ إِنَّا كَاشِفُو الْعَذَابِ قَلِيلًا إِنَّكُمْ عَائِدُونَ قَالَ عَبْدُ اللَّهِ أَفَيُكْشَفُ عَنْهُمْ الْعَذَابُ يَوْمَ الْقِيَامَةِ قَالَ وَالْبَطْشَةُ الْكُبْرَى يَوْمَ بَدْرٍ

৩৪৮. সুলায়মান ইবনে হারব র........ মাসরূক সূত্রে বর্ণিত তিনি বলেন, আমি আবদুল্লাহ্ রা. এর নিকট প্রবেশ করলাম। অতঃপর তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন কুরাইশকে দাওয়াত দিলেন তখন তারা তাঁকে মিথ্যা প্রতিপন্ন করল ও তাঁর নাফরমানী করল, তখন তিনি তাদের জন্য বদ দোআ করলেন এবং বললেন, ইয়া আল্লাহ্! ইউসুফ আ.-এর সময়কার সাত বছরের দুর্ভিক্ষের মত দুর্ভিক্ষ দ্বারা তুমি আমাকে তাদের বিরুদ্ধে সাহায্য কর। ফলে দুর্ভিক্ষ তাদের গ্রাস করল। নিঃশেষ করে দিল তাদের সমস্ত কিছু, এমনকি তাদের কেউ মুর্দার খেতে আরম্ভ করল। তখন সে ক্ষুধা ও কষ্টের কারণে তার ও আসমানের মাঝে ধোঁয়ার মত দেখতে পাচ্ছিল। অতঃপর তিনি তিলাওয়াত করলেন- فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ يَغْشَى النَّاسَ هَذَا عَذَابٌ أَلِيمٌ "হে আমাদের রব! আমাদের শাস্তি সরিয়ে নাও, নিশ্চয়ই আমরা ঈমান আনব।" তাঁকে বলা হল, যদি আমি তাদের থেকে শাস্তি রহিত করে দেই, তাহলে তারা আবার পূর্বের অবস্থায় ফিরে যাবে। তারপর তিনি তাঁর রবের নিকট দোয়া করলেন। আল্লাহ্ তাদের থেকে শাস্তি রহিত করে দিলেন; কিন্তু তারা আবার পূর্বের অবস্থায় ফিরে এল। তাই আল্লাহ্ বদর যুদ্ধের দিন তাদের থেকে প্রতিশোধ নিলেন। নিম্নোক্ত আয়াতসমূহে এ কথাই বর্ণনা করা হয়েছে। إِنَّا كَاشِفُو الْعَذَابِ قَلِيلًا إِنَّكُمْ عَائِدُونَ আয়াত পর্যন্ত। আবদুল্লাহ বলেন- কিয়ামত দিবসে কি আযাব সরিয়ে নেয়া হবে ? তিনি আরো বলেন- اَلْبَطْشَةَ الْكُبْرَى (মহাপাকড়াও) হল বদর যুদ্ধের দিন।

**ব্যাখ্যা :** এটি আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. এর হাদীসের ভিন্ন আরেকটি সনদ। হাদীসটি পূর্বে অনেকবার এসেছে।

## بَاب ثُمَّ تَوَلَّوْا عَنْهُ وَقَالُوا مُعَلَّمٌ مَجْنُونٌ

**২৫২৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এরপরও তারা তাকে অমান্য করে এ কথা বলতে বলতে ফিরে যায় যে, সে তো শিখানো বুলি বলছে, সে তো এক পাগল (অন্য কোন মানুষের পক্ষ থেকে) শিক্ষাপ্রাপ্ত (এবং) উম্মাদ।" - ৪৪ : ১৪, পারা : ২৫, রুকূ ১৪ অর্থাৎ, পূর্বের সাথে সম্পৃক্ত।

**حَدَّثَنَا** بِشْرُ بْنُ خَالِدٍ أَخْبَرَنَا مُحَمَّدٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ سُلَيْمَانَ وَمَنْصُورٍ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ قَالَ قَالَ عَبْدُ اللَّهِ إِنَّ اللَّهَ بَعَثَ مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَقَالَ قُلْ مَا أَسْأَلُكُمْ عَلَيْهِ مِنْ أَجْرٍ وَمَا أَنَا مِنْ الْمُتَكَلِّفِينَ فَإِنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَمَّا رَأَى قُرَيْشًا اسْتَعْصَوْا عَلَيْهِ فَقَالَ اللَّهُمَّ أَعِنِّي عَلَيْهِمْ بِسَبْعٍ كَسَبْعِ يُوسُفَ فَأَخَذَتْهُمْ السَّنَةُ حَتَّى حَصَّتْ كُلَّ شَيْءٍ حَتَّى أَكَلُوا الْعِظَامَ وَالْجُلُودَ فَقَالَ أَحَدُهُمْ حَتَّى أَكَلُوا الْجُلُودَ وَالْمَيْتَةَ وَجَعَلَ يَخْرُجُ مِنْ الْأَرْضِ كَهَيْئَةِ الدُّخَانِ فَأَتَاهُ أَبُو سُفْيَانَ فَقَالَ أَيْ مُحَمَّدُ إِنَّ قَوْمَكَ قَدْ هَلَكُوا فَادْعُ اللَّهَ أَنْ يَكْشِفَ عَنْهُمْ فَدَعَا ثُمَّ قَالَ تَعُودُونَ بَعْدَ هَذَا فِي حَدِيثِ مَنْصُورٍ ثُمَّ قَرَأَ فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ إِلَى عَائِدُونَ أَنُكْشِفُ عَنْهُمْ عَذَابَ الْآخِرَةِ فَقَدْ مَضَى الدُّخَانُ وَالْبَطْشَةُ وَاللِّزَامُ وَقَالَ أَحَدُهُمْ الْقَمَرُ وَقَالَ الْآخَرُ وَالرُّومُ

৩৪৯. বিশর ইবনে খালিদ র........ আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আল্লাহ্ তা'আলা মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে পাঠিয়ে বলেছেন, "আপনি (লোকদেরকে) বলে দিন, আমি এর জন্য তোমাদের কোন

প্রতিদান চাই না এবং যারা মিথ্যা দাবি করে তাদের অন্তর্ভুক্ত নই।" রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন দেখলেন যে, কুরাইশরা তাঁর নাফরমানী করছে, তখন তিনি তাদের জন্য বদ দোআ করলেন এবং বললেন, ইয়া আল্লাহ্! ইউসুফ আ. -এর সময়কার সাত বছরের দুর্ভিক্ষের মত দুর্ভিক্ষের দ্বারা তুমি আমাকে তাদের বিরুদ্ধে সাহায্য কর। ফলে দুর্ভিক্ষ তাদের গ্রাস করল। নিঃশেষ করে দিল তাদের সমস্ত কিছু, এমনকি তারা হাড় এবং চামড়া খেতে আরম্ভ করল। আর (দু' রাবী সুলায়মান ও মনসূর থেকে) একজন বলেছেন, তারা চামড়া ও মৃতদেহ খেতে লাগল। তখন জমিন থেকে ধোঁয়ার মত বের হতে লাগল। এ সময় আবু সুফিয়ান নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে বলল, হে মুহাম্মাদ ! তোমার কওম তো ধ্বংস হয়ে গেল। আল্লাহর কাছে দোয়া কর, যেন তিনি তাদের থেকে এ অবস্থা দূরীভূত করে দেন। তখন তিনি দোয়া করলেন, (এবং দুর্ভিক্ষের অবসান হল) তারপর বললেন, এরপর তোমরা আবার (দুর্ভিক্ষের শাস্তি দূরীভূত হওয়ার পর) নিজেদের পূর্বাবস্থায় ফিরে যাবে। মানসুর সূত্রে বর্ণিত হাদীসে আছে, তারপর তিনি এ আয়াত তিলাওয়াত করলেন, فَارْتَقِبْ يَوْمَ تَأْتِي السَّمَاءُ بِدُخَانٍ مُبِينٍ إِلَى عَائِدُونَ "অতএব, আপনি অপেক্ষা করুন সে দিনের, যে দিন স্পষ্ট ধূম্রাচ্ছন্ন হবে আকাশ, তোমরা তো পূর্বাবস্থায় ফিরে যাবেই ......ছয় আয়াত পর্যন্ত। (ইবনে মাসঊদ রা. বলেন,) আখিরাতের শাস্তিও কি দূরীভূত হয়ে যাবে? ধোঁয়া, প্রবল পাকড়াও এবং ধ্বংস তো অতীত হয়েছে। এক রাবী চন্দ্র এবং অন্য রাবী রোমের পরাজয়ের কথাও উল্লেখ করেছেন (এটাও বাস্তবে হয়ে গেছে)।

**ব্যাখ্যা :** এটি পূর্বোক্ত হাদীসের ভিন্ন আরেকটি সনদ।

**প্রশ্নোত্তর :** এই হাদীস থেকে জানা গেল যে, ধোঁয়া জমিন থেকে বের হতে লাগল। অথচ পূর্বের বর্ণনা থেকে জানা গেছে যে, লোকেরা তাদের মাঝে ও আকাশের মাঝে, অর্থাৎ, শুন্যে ধোঁয়া আর ধোঁয়া দেখতে লাগল। বাহ্যিকভাবে বৈপরিত্য পরিলক্ষিত হচ্ছে।

**উত্তর :** ধারাবাহিকভাবে বৃষ্টি বন্ধ থাকার কারণে শূন্যস্থান গরম হয়ে গেল। তখন জমিনও প্রচণ্ড আকারে উত্তপ্ত হয়ে তার ধোঁয়া উপরের দিকে উঠতে লাগল। অতঃপর মহাশূন্য ছেয়ে গেল। এ জন্য কোন বৈপরিত্য নেই যে, প্রথমে ধোঁয়া জমিন থেকে, অবশেষে আকাশে দৃষ্টিগোচর হতে লাগল।

## بَاب انا كاشفوا العذاب قليلا انكم عائدون يَوْمَ نَبْطِشُ الْبَطْشَةَ الْكُبْرَى إِنَّا مُنْتَقِمُونَ বুখারী ৭১৫

**২৫২৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যে দিন আমি তোমাদেরকে কঠোরভাবে পাকড়াও করব,... নিঃসন্দেহে আমি এই শাস্তির কিছুটা সরিয়ে দিবো (কিন্তু) তোমরা পুনরায় তোমাদের ঐ (পূর্বের) অবস্থায় ফিরে আসবে। সেদিন আমি তোমাদের থেকে পূর্ণ বদলা নেবই।" -৪৪ : ১৬, পারা : ২৫, রুকূ ১৪

কারণ এই শাস্তি প্রত্যাহারের মেয়াদ শুধু দুনিয়ার জীবনই। পরকালের বিপদাপদ ও শাস্তির সমাপ্তি নেই।

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ الْأَعْمَشِ عَنْ مُسْلِمٍ عَنْ مَسْرُوقٍ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ خَمْسٌ قَدْ مَضَيْنَ اللِّزَامُ وَالرُّومُ وَالْبَطْشَةُ وَالْقَمَرُ وَالدُّخَانُ

**৩৫০. ইয়াহইয়া র..........** আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, পাঁচটি বিষয় ঘটে গেছে। (বদর যুদ্ধে কুরাইশের কাফেরদের) ধ্বংস, রূম (পারসিকদের উপর রোমকদের বিজয়), (কঠিন) পাকড়াও, চন্দ্র (দ্বিখণ্ডিত হওয়া) ও (চরম ক্ষুধা-দুর্ভিক্ষের কারণে) ধোঁয়া (দেখা)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট وَالدُّخَانُ বাক্যে।

বুখারী ৭১৫

## سُورَةُ حم الْجَاثِيَةِ

## সূরা জাছিয়া

আয়াত ৩৭, রুকূ ৪, মক্কী

سُورَةُ حم الْجَاثِيَةِ مُسْتَوْفِزِينَ عَلَى الرُّكَبِ وَقَالَ مُجَاهِدٌ نَسْتَنْسِخُ نَكْتُبُ نَنْسَاكُمْ نَتْرُكُكُمْ

الْجَاثِيَةِ অর্থ ভয়ে নতজানু। মুজাহিদ র. বলেন, نَسْتَنْسِخُ অর্থ–আমি লিপিবদ্ধ করছিলাম। نَنْسَاكُمْ অর্থ–আমি তোমাদেরকে বর্জন করব।

الْجَاثِيَةِ مُسْتَوْفِزِينَ عَلَى الرُّكَبِ : এখানে وتري كل امة جاثية আয়াতের দিকে ইঙ্গিত।

"আপনি প্রত্যেক দলকে দেখবেন (প্রচণ্ড ভয়ে) হাঁটু গেড়ে বসা।"

الْجَاثِيَةِ বাবে নাসারা ইয়ানসুরু থেকে। جثي يجثو جثوا এর অর্থ, হাঁটুর উপর ভর দিয়ে বসা। আল্লামা আইনী র. বলেন, বলা হয়, استوفز في قعدته -যখন খুব সোজা হয়ে ঐ দিনের ভয়ে থেকে অস্থির অবস্থায় বসে।-উমদা

উদ্দেশ্য এই যে, এমনভাবে বসা হবে যে, জমিনের উপর শুধু হাঁটু এবং পায়ের নিচের অংশ লেগে থাকবে এবং পায়ের গোছা দাঁড়িয়ে থাকবে। যেন যাওয়ার জন্য পূর্ণ প্রস্তুত। এভাবে বসা হবে ঐ দিনের ভয়ের কারণে।

وَقَالَ مُجَاهِدٌ نَسْتَنْسِخُ نَكْتُبُ : এখানে إِنَّا كُنَّا نَسْتَنْسِخُ مَا كُنْتُمْ تَعْمَلُونَ (২৯) আয়াতের দিকে ইঙ্গিত।

"আমি (দুনিয়াতে) তোমাদের আমলসমূহ (ফেরেশতাদের দ্বারা) লিখিয়ে ফেলতাম...।"

এবং মুজাহিদ র. বলেন, আয়াতে نَسْتَنْسِخُ অর্থ আমি লিখে ফেলতাম। অর্থাৎ, ফেরেশতাদেরকে লেখার নির্দেশ দিতাম।

نَنْسَاكُمْ نَتْرُكُكُمْ : এখানে وَقِيلَ الْيَوْمَ نَنْسَاكُمْ كَمَا نَسِيتُمْ لِقَاءَ يَوْمِكُمْ هَذَا আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং (সেই অস্বীকারকারীদেরকে) বলা হবে যে, আজ আমি তোমাদেরকে ভুলে যাবো। যেমন তোমরা এই দিনের সাক্ষাতের কথা বর্জন করেছিলে।"

## بَاب وَمَا يُهْلِكُنَا إِلَّا الدَّهْرُ الْآيَةَ

**২৫২৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং আমাদের শুধু যুগের (বিবর্তনের) কারণে মৃত্যু আসে।"

(উদ্দেশ্য হল, এই যে, কাল অতিবাহিত হওয়ার সাথে সাথে দৈহিক শক্তিও ব্যয় হতে থাকে এবং এই স্বভাবজাত কারণেই মৃত্যু আসে) এবং তাদের কাছে এর উপর কোন প্রমাণ নেই। শুধু ধারণার বশবর্তী হয়ে কথাবার্তা বলছে।

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا الزُّهْرِيُّ عَنْ سَعِيدِ بْنِ الْمُسَيَّبِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ اللَّهُ عَزَّ وَجَلَّ يُؤْذِينِي ابْنُ آدَمَ يَسُبُّ الدَّهْرَ وَأَنَا الدَّهْرُ بِيَدِي الْأَمْرُ أُقَلِّبُ اللَّيْلَ وَالنَّهَارَ

৩৫১. হুমায়দী র......... আবু হোরায়রা রা. থেকে বর্ণিত, তিনি বলেন নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আল্লাহ্ বলেন, আদম সন্তানরা আমাকে কষ্ট দেয়। তারা যমানাকে গালি দেয়; অথচ আমিই যমানা (এর স্রষ্টা)। আমার হাতেই সকল ক্ষমতা; রাত ও দিন আমিই পরিবর্তন করি।

ব্যাখ্যা : শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বুখারী তাওহীদের ১১১৬ পৃষ্ঠায় মুসলিম ২য় খণ্ডের ২৩৭ পৃষ্ঠায় এবং আবু দাউদ ও নাসায়ী ও বর্ণনা করেছেন।

يُؤْذِينِي ابْنُ آدَمَ : মানুষ আমাকে কষ্ট দেয়। এর উদ্দেশ্য এই যে, মানুষ এমন সব কাজ করে, যে, যদি এমন কাজ কোন মানুষের সাথে করা হত তাহলে কষ্ট-ক্লেশের কারণ হত। অন্যথায় কোন মানুষ তাকে কষ্ট দিতে পারে- আল্লাহ এর থেকে পাক-পবিত্র। আল্লামা তীবি র. বলেন, الايذاء বলা হয়, কথায় বা কাজে অপছন্দনীয় জিনিস অন্যকে পৌঁছানো। তার মাঝে তার প্রতিক্রিয়া হোক বা না হোক।

এবং আল্লাহকে কষ্ট দেওয়ার দ্বারা উদ্দেশ্য এমন কাজ করা যা তার নিকট অপছন্দনীয় এবং যার প্রতি তিনি অসন্তুষ্ট এরূপ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে কষ্ট দেওয়া।-উমদা

وَأَنَا الدَّهْرُ রা-এর উপর পেশ। অর্থাৎ, আমি যুগের স্রষ্টা অর্থাৎ, মুযাফ উহ্য আছে। এই জন্য সামনে বলেন, اقلب الليل وَالنَّهَارَ এর দ্বারা প্রমান হল যে, দিবা-নিশির مقلب (লামে যের) তথা পরিবর্তনকারী আল্লাহ তা'আলা। তাহলে, দিবা-নিশি যা বস্তুত যুগ সেটি مقلب (লামে যবর দিয়ে-পরিবর্তনশীল)। একথা স্পষ্ট যে, পরিবর্তনকারী এবং পরিবর্তনশীল এক জিনিস হতে পারে না। সুতরাং প্রমাণ হল যে, মুযাফ উহ্য রয়েছে। অর্থাৎ, আল্লাহ যুগের স্রষ্টা ও অধিপতি।

এ কারণে তাদেরকে দাহরিয়া বলা হয়। যারা কালকে ক্রিয়াশীল বিশ্বাস করে, কালের স্রষ্টার উপর বিশ্বাস রাখে না। এসব লোক সকল দুর্ঘটনা ও বিপদাপদকে কালের দিকে আরোপিত করে। তারপর কালকে ভাল মন্দ বকা ঝকা করতে থাকে।

হাদীসে কুদসীর মাধ্যমে বলে দেওয়া হল যে, কাল স্বয়ং স্বাধীন নয়। তার মধ্যে যা কিছু হয় সব আল্লাহর নির্দেশেই হয়। তিনি যা ইচ্ছা তাই করেন।

বুখারী ৭১৫

## سُورَةُ حم الْأَحْقَافِ

## সূরা আহকাফ

আয়াত ৩৫, রুকূ ৪, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ تُفِيضُونَ تَقُولُونَ وَقَالَ بَعْضُهُمْ أَثَرَةٍ وَأُثْرَةٍ وَأَثَارَةٍ بَقِيَّةٌ مِنْ عِلْمٍ وَقَالَ ابْنُ عَبَّاسٍ بِدْعًا مِنَ الرُّسُلِ لَسْتُ بِأَوَّلِ الرُّسُلِ وَقَالَ غَيْرُهُ أَرَأَيْتُمْ هَذِهِ الْأَلِفُ إِنَّمَا هِيَ تَوَعُّدٌ إِنْ صَحَّ مَا تَدَّعُونَ لَا يَسْتَحِقُّ أَنْ يُعْبَدَ وَلَيْسَ قَوْلُهُ أَرَأَيْتُمْ بِرُؤْيَةِ الْعَيْنِ إِنَّمَا هُوَ أَتَعْلَمُونَ أَبَلَغَكُمْ أَنَّ مَا تَدْعُونَ مِنْ دُونِ اللَّهِ خَلَقُوا شَيْئًا •

মুজাহিদ র. বলেন, تُفِيضُونَ অর্থ – তোমরা বলছ বা বলবে। কোন কোন মুফাসসির বলেছেন, أَثَرَةٍ وَأُثْرَةٍ وَأَثَارَةٍ এর– অর্থ ইলমের অবশিষ্ট অংশ। ইব্‌নে আব্বাস রা. বলেছেন, بِدْعًا مِنَ الرُّسُلِ – এর অর্থ, আমি তো প্রথম রাসূল নই। অন্য তাফসীরকারগণ বলেছেন, أَرَأَيْتُمْ – এর হামযা অক্ষরটি সতর্কীকরনের জন্য এখানে ব্যবহৃত হয়েছে। অর্থাৎ, তোমাদের দাবি যদি ঠিক হয়, তাহলেও ইবাদতের উপযুক্ত তারা নয়। أَرَأَيْتُمْ – এর অর্থ, চোখে দেখা নয়; বরং এর অর্থ হচ্ছে, তোমরা কি ভেবে দেখেছ যে, আল্লাহ ব্যতীত তোমরা যাদের ইবাদত করছ, তারা কি কোন কিছু সৃষ্টি করতে সক্ষম?

وَقَالَ مُجَاهِدٌ تُفِيضُونَ تَقُولُونَ : এখানে هُوَ أَعْلَمُ بِمَا تُفِيضُونَ فِيهِ আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং (আল্লাহ তা'আলা) ভাল করেই জানেন, তোমরা কুরআন সম্পর্কে যে, সমস্ত কথাবার্তা বানাচ্ছ...।"

মুজাহিদ র. বর্ণনা করেন যে, تُفِيضُونَ অর্থ ,তোমরা যা বলো কুরআন সম্পর্কে।

وَقَالَ بَعْضُهُمْ أَثَرَةٍ وَأُثْرَةٍ وَأَثَارَةٍ بَقِيَّةٌ مِنْ عِلْمٍ : এখানে ائْتُونِي بِكِتَابٍ مِنْ قَبْلِ هَذَا أَوْ أَثَارَةٍ مِنْ عِلْمٍ আয়াতের দিকে ইঙ্গিত।

"তুমি বলে দাও, আমি তো কোন নূতন রসূল নই এবং আমি জানি না যে, আমার সঙ্গে কি আচরণ করা হবে, না (এটা জানা আছে যে,) তোমাদের সাথে (কি আচরণ করা হবে)।"

وَقَالَ ابْنُ عَبَّاسٍ بِدْعًا مِنَ الرُّسُلِ لَسْتُ بِأَوَّلِ الرُّسُلِ : এখানে قُلْ مَا كُنْتُ بِدْعًا مِنَ الرُّسُلِ وَمَا أَدْرِي مَا يُفْعَلُ بِي وَلَا بِكُمْ আয়াতের দিকে ইঙ্গিত।

হযরত ইবনে আব্বাস রা. বলেন যে, بِدْعًا مِنَ الرُّسُلِ এর অর্থ যে, আমি কোন প্রথম রসূল নই। (যে তোমাদের জন্য আশ্চর্যের কারণ হবে, আমার পূর্বে অনেক রাসূল এসেছেন। যার সংবাদ ধারাবাহিক বর্ণনার মাধ্যমে তোমরা শুনেছ।)

وَقَالَ غَيْرُهُ أَرَأَيْتُمْ هَذِهِ الْأَلِفُ إِنَّمَا هِيَ تَوَعُّدٌ إِنْ صَحَّ مَا تَدَّعُونَ لَا يَسْتَحِقُّ أَنْ يُعْبَدَ وَلَيْسَ قَوْلُهُ أَرَأَيْتُمْ بِرُؤْيَةِ الْعَيْنِ إِنَّمَا هُوَ أَتَعْلَمُونَ أَبَلَغَكُمْ أَنَّ مَا تَدْعُونَ مِنْ دُونِ اللَّهِ خَلَقُوا شَيْئًا :

এখানে قُلْ أَرَأَيْتُمْ إِنْ كَانَ مِنْ عِنْدِ اللَّهِ وَكَفَرْتُمْ بِهِ الاية আয়াতের দিকে ইঙ্গিত।

তুমি বলে দাও, তোমরা আমাকে বলে দাও, যদি এ কুরআন আল্লাহর পক্ষ থেকে হয় এবং তারপরও তোমরা তাকে অস্বীকার করো....।

শর্তের জওয়াব উহ্য রয়েছে السنم الظالمين।

ইবনে আব্বাস ব্যতীত অন্যরা বলেন, যে আয়াতে أَرَأَيْتُمْ এর আলিফ অর্থাৎ, استفهام (প্রশ্নবোধক হামযা) তিরস্কার ও ধমকির জন্য। অর্থাৎ, যদি তোমাদের দাবী সঠিক হয় তারপরেও তারা উপাসনার যোগ্য নয়। (ডাকার উপযুক্ত নয়। কেননা এগুলো তার সৃষ্ট। আর উপাসনা তো কেবল স্রষ্টারই করা উচিৎ) এবং আল্লাহ তা'আলার বাণী أَرَأَيْتُمْ এর মাঝে, চোখের দেখা (অর্থাৎ, নয়নদৃষ্টি) উদ্দেশ্য নয়। বরং তার অর্থ এই যে, তোমাদেরকে কি জানা আছে? তোমাদের নিকট কি সংবাদ পৌঁছেছে যে, আল্লাহ ছাড়া তোমরা যাদের উপাসনা কর, তারাও কোন কিছু সৃষ্টি করেছে?

## بَاب وَالَّذِي قَالَ لِوَالِدَيْهِ أُفٍّ لَكُمَا أَتَعِدَانِنِي أَنْ أُخْرَجَ وَقَدْ خَلَتْ الْقُرُونُ مِنْ قَبْلِي وَهُمَا يَسْتَغِيثَانِ اللَّهَ وَيْلَكَ آمِنْ إِنَّ وَعْدَ اللَّهِ حَقٌّ فَيَقُولُ مَا هَذَا إِلَّا أَسَاطِيرُ الْأَوَّلِينَ

**২৫৩০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং যে লোক নিজের মাতা-পিতাকে বলে, ধিক, তোমাদের উপর। তোমরা কি আমাকে এই ওয়াদা (সংবাদ) দাও যে, আমাকে (কিয়ামতের দিন, পূনরায় সৃষ্টি করে) কবর থেকে উঠানো হবে। অথচ আমার পূর্বে বহু জাতি অতিবাহিত হয়েছে। (যাদেরকে প্রত্যেক যুগেই তাদের নবীরা সংবাদ দিয়ে আসছেন, কিন্তু আজ পর্যন্ত কোন কথা বাস্তবায়িত হয়নি। এর থেকে বুঝা যায় যে, এগুলো কথার কথা) এবং তারা উভয়ে (দরিদ্র পিতা-মাতা তার এই মারাত্মক কুফরী কথায় ঘাবড়ে গিয়ে) আল্লাহর কাছে ফরিয়াদ করে (এবং বড় ব্যাথা নিয়ে তাকে বলতে থাকে) আরে দুর্ভোগ তোমার জন্য! (ঈমান আনয়ন করো) এবং কিয়ামতকে সত্য মনে করো) নিঃসন্দেহে আল্লাহর প্রতিশ্রুতি বা অঙ্গীকার অবশ্যই সত্য। তখন সে বলে যে, এ অবাস্তব কথাবার্তা এ তো অতীতকালের উপকথা ব্যতীত কিছুই নয়।"-৪৬ : ১৭, পারা : ২৬, রুকূ ৬

حَدَّثَنَا مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا أَبُو عَوَانَةَ عَنْ أَبِي بِشْرٍ عَنْ يُوسُفَ بْنِ مَاهَكَ قَالَ كَانَ مَرْوَانُ عَلَى الْحِجَازِ اسْتَعْمَلَهُ مُعَاوِيَةُ فَخَطَبَ فَجَعَلَ يَذْكُرُ يَزِيدَ بْنَ مُعَاوِيَةَ لِكَيْ يُبَايَعَ لَهُ بَعْدَ أَبِيهِ فَقَالَ لَهُ عَبْدُ الرَّحْمَنِ بْنُ أَبِي بَكْرٍ شَيْئًا فَقَالَ خُذُوهُ فَدَخَلَ بَيْتَ عَائِشَةَ فَلَمْ يَقْدِرُوا فَقَالَ مَرْوَانُ إِنَّ هَذَا الَّذِي أَنْزَلَ اللَّهُ فِيهِ وَالَّذِي قَالَ لِوَالِدَيْهِ أُفٍّ لَكُمَا أَتَعِدَانِنِي فَقَالَتْ عَائِشَةُ مِنْ وَرَاءِ الْحِجَابِ مَا أَنْزَلَ اللَّهُ فِينَا شَيْئًا مِنَ الْقُرْآنِ إِلَّا أَنَّ اللَّهَ أَنْزَلَ عُذْرِي

৩৫২. মূসা ইব্‌নে ইসমাঈল ........ ইউসুফ ইব্‌নে মাহাক র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, মারওয়ান ছিলেন হিজাযের আমীর তথা গভর্ণর। তাকে নিয়োগ করেছিলেন মু'আবিয়া রা.। তিনি একদা খুতবা দিলেন এবং তাতে ইয়াযীদ ইব্‌নে মু'আবিয়ার কথা বারবার উল্লেখ করতে লাগলেন, যে তাঁর পিতার ইন্তিকালের পর তার বায়আত গ্রহণ করা হয়। এ সময় তাকে আবদুর রহমান ইব্‌নে আবু বকর প্রশ্নমূলক কিছু কথা বললেন, মারওয়ান বললেন, তাঁকে পাকড়াও কর।

তৎক্ষণাৎ তিনি স্বীয় বোন হযরত আয়েশা রা. -এর ঘরে চলে গেলেন। তারা তাঁকে ধরতে পারল না। তারপর মারওয়ান বললেন, এ তো সেই ব্যক্তি যার সম্বন্ধে আল্লাহ্ নাযিল করেছেন, وَالَّذِي قَالَ لِوَالِدَيْهِ أُفٍّ لَكُمَا أَتَعِدَانِنِي "আর এমন লোক আছে যে, মাতাপিতাকে বলে, তোমাদের জন্য আফসোস! তোমরা কি আমাকে এ ভয় দেখাতে চাও যে, আমি পুনরুত্থিত হব যদিও আমার পূর্বে বহু পুরুষ গত হয়েছে, তখন তার মাতাপিতা আল্লাহর নিকট ফরিয়াদ করে বলে, দুর্ভোগ তোমার জন্য। বিশ্বাস স্থাপন কর, আল্লাহর প্রতিশ্রুতি অবশ্যই সত্য। কিন্তু সে বলে এ তো অতীতকালের উপকথা ব্যতীত কিছুই নয়।"

এ সম্পর্কে আয়েশা রা. বললেন, আল্লাহ তা'আলা আমাদের (অর্থাৎ, আবু বকরের পরিবার) সম্বন্ধে কোন আয়াত অবতীর্ণ করেননি। তবে, অপবাদ থেকে আমার পবিত্রতার ব্যাপারে অবশ্য অবতীর্ণ করেছিলেন)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

مَاهَـــكَ হা'এর উপর যবর। মুনসারিফ ও গায়রে মুনসারিফ উভয়টি হতে পারে। এটি আরবীকৃত। ফাতহুল বারীতে আছে- হা-এর উপর যবর ও যের যোগে। তার অর্থ কুমাইর (ছোট চাঁদ), কামারের তাসগীর।

كَانَ مَرْوَانُ عَلَـــى الْحِجَـــازِ অর্থাৎ, হযরত মু'আবিয়ার পক্ষ থেকে মদীনার গভর্ণর ছিলেন। হাফিজ আসকালানী র. বলেন, হযরত মু'আবিয়া রা. ইচ্ছা করলেন যে, তার ছেলেকে নিজের স্থলাভিষিক্ত বানাবেন। তখন মদীনার প্রশাসক মারওয়ান ইবনে হাকামকে ইয়াযীদের খেলাফত ও বায়'আতের জন্য লোকদেরকে একত্রিত করতে বললেন। সুতরাং মারওয়ান হযরত মু'আবিয়ার নির্দেশ অনুযায়ী লোকদেরকে একত্রিত করে বক্তৃতা প্রদান করলেন। তাতে ইয়াযীদের আলোচনা করলেন যে, আমীরুল মুমিনীন মু'আবিয়া, হযরত আবু বকর ও হযরত উমর এর পদ্ধতিতে খলীফা বানাতে চান। এর উপর আব্দুর রহমান ইবনে আবু বকর রা. বলেন যে, এটা হযরত আবু বকর এবং হযরত উমর রা. এর পদ্ধতি নয় বরং এটা হিরাক্লিয়াস এবং রোম সম্রাট কাইসারের পদ্ধতি। কোন বর্ণনায় আছে যে, মারওয়ান বলল, এটা আবু বকর ও উমর রা. এর রীতি। তখন আব্দুর রহমান রা. শপথ করে বললেন, আল্লাহর শপথ আবু বকর তার সন্তানকে বা তাঁর বংশের কাউকে কখনই খলীফা বানাননি। এবং হযরত উমর রা. ও নিজ সন্তানকে খলীফা বানাননি। অবশ্য এটা রোম সম্রাট কায়সারের রীতি। একথায় মারওয়ান ক্রোধান্বিত হয়ে বললো, তাকে গ্রেফতার কর। কিন্তু হযরত আব্দুর রহমান ততক্ষণে হযরত আয়েশা রা. এর ঘরে প্রবেশ করে ফেলেছেন। তখন মারওয়ান ও তার সৈন্যবাহিনীর সাহস হল না যে, উম্মুল মুমিনীনের ঘর থেকে তাকে বের করে নিয়ে আসবে।

مَا أَنْزَلَ اللَّهُ فِينَا এর দ্বারা উম্মুল মুমিনীন রা. এর উদ্দেশ্য স্পষ্ট। যে, আমার নির্দোষিতা প্রমাণ সংক্রান্ত সূরা নূরের দশ আয়াত ব্যতীত আবু বকর পরিবার সম্পর্কে কোন আয়াত অবতীর্ণ হয়নি। এর দ্বারা এই উদ্দেশ্য নয় যে, হযরত আবু বকরের রা. ব্যাপারে আয়াত অবতীর্ণ হয়নি। যখন রাফেজিরা এ ব্যাপারে নিজেদের অজ্ঞতা ও বোকামির পরিচয় দিয়েছে। বরং হযরত আবু বকর রা. -এর ব্যাপারে বহুসংখ্যক আয়াত রয়েছে। উদাহরণস্বরূপ –

ثاني اثنين–محمد رسول الله والذين معه–والسابقون الاولون ইত্যাদি আয়াত।

## بَاب قَوْلِهِ فَلَمَّا رَأَوْهُ عَارِضًا مُسْتَقْبِلَ أَوْدِيَتِهِمْ قَالُوا هَذَا عَارِضٌ مُمْطِرُنَا بَلْ هُوَ مَا اسْتَعْجَلْتُمْ بِــهِ رِيحٌ فِيهَا عَذَابٌ أَلِيمٌ قَالَ ابْنُ عَبَّاسٍ عَارِضٌ السَّحَابُ

**২৫৩১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এরপর যখন তাদের উপত্যকার দিকে মেঘ আসতে দেখল তখন তারা বলতে লাগল, এ তো মেঘ, আমাদের বৃষ্টি দান করবে। (হুদ আ.বললেন,) এ তো তা যা তোমরা তরান্বিত করতে চেয়েছ, এতে রয়েছে এ ঝড়-মর্মন্তুদ শাস্তি বহনকারী।" -৪৬ : ২৪ হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, عَارِضٌ অর্থ মেঘ।

حَدَّثَنَا أَحْمَدُ بْنُ عِيسَى حَدَّثَنَا ابْنُ وَهْبٍ أَخْبَرَنَا عَمْرٌو أَنَّ أَبَا النَّضْرِ حَدَّثَهُ عَنْ سُلَيْمَانَ بْنِ يَسَارٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّـــهُ عَنْهَا زَوْجِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ مَا رَأَيْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ضَاحِكًا حَتَّى أَرَى مِنْهُ لَهَوَاتِهِ إِنَّمَـــا

كَانَ يَتَبَسَّمُ قَالَتْ وَكَانَ إِذَا رَأَى غَيْمًا أَوْ رِيحًا عُرِفَ فِي وَجْهِهِ قَالَتْ يَا رَسُولَ اللَّهِ إِنَّ النَّاسَ إِذَا رَأَوْا الْغَيْمَ فَرِحُوا رَجَاءَ أَنْ يَكُونَ فِيهِ الْمَطَرُ وَأَرَاكَ إِذَا رَأَيْتَهُ عُرِفَ فِي وَجْهِكَ الْكَرَاهِيَةُ فَقَالَ يَا عَائِشَةُ مَا يُؤْمِنِّي أَنْ يَكُونَ فِيهِ عَذَابٌ عُذِّبَ قَوْمٌ بِالرِّيحِ وَقَدْ رَأَى قَوْمٌ الْعَذَابَ فَقَالُوا هَذَا عَارِضٌ مُمْطِرُنَا

৩৫৩. আহমদ র......... নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণী আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে এমনভাবে (জোরে) কখনো হাসতে দেখিনি, যাতে তাঁর কন্ঠনালীর আলজিভ দেখা যায়। তিনি মুচকি হাসতেন। যখনই তিনি মেঘ অথবা ঝঞ্ঝা বায়ু দেখতেন, তখনই তাঁর চেহারায় তা (আতংক ও ভয়) ফুটে উঠত। আয়েশা রা. জিজ্ঞেস করলেন, ইয়া রাসূলাল্লাহ! মানুষ যখন মেঘ দেখে, তখন বৃষ্টির আশায় আনন্দিত হয়। কিন্তু আপনি যখন মেঘ দেখেন, তখন আমি আপনার চেহারায় আতংকের ছাপ পাই। তিনি বললেন, আয়েশা ! এতে যে আযাব নেই, এ ব্যাপারে আমি নিশ্চিত নই (আশংকা হয়)। বাতাসের দ্বারাই তো এক কওম (আদ জাতি)কে আযাব দেয়া হয়েছে। সে কওম তো আযাব দেখে বলেছিল, এ তো আমাদের বৃষ্টিদান করবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল هَذَا عَارِضٌ مُمْطِرُنَا আয়াতে স্পষ্ট। হাদীসটি বুখারী কিতাবুল আদবের ৯০০ পৃষ্ঠায় এবং মুসলিমসহ আরো অনেকে বর্ণনা করেছেন।

لَهَوَاتِه হা'এর উপর যবর দিয়ে لهوة এর বহুবচন। যার অর্থ উপরের তালুর সাথে সংশ্লিষ্ট গোশতের টুকরা।-উমদা অর্থাৎ, তালুর উত্থিত অংশ। লুগাতুল হাদীসে তার অনুবাদ করা হয়েছে চোয়াল। তবে তা প্রশ্ন সাপেক্ষ। আল্লাহই ভাল জানেন।

**বুখারী ৭১৫** **الذين كفروا اي سُورَةُ مُحَمَّدٍ**

## সূরা মুহাম্মদ

আয়াত ৩৮, রুকূ ৪, মাদানী

سُورَةُ مُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَوْزَارَهَا آثَامَهَا حَتَّى لَا يَبْقَى إِلَّا مُسْلِمٌ عَرَّفَهَا بَيَّنَهَا وَقَالَ مُجَاهِدٌ مَوْلَى الَّذِينَ آمَنُوا وَلِيُّهُمْ فَإِذَا عَزَمَ الْأَمْرُ أَيْ جَدَّ الْأَمْرُ فَلَا تَهِنُوا لَا تَضْعُفُوا وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَضْغَانَهُمْ حَسَدَهُمْ آسِنٍ مُتَغَيِّرٍ

أَوْزَارَهَا–অর্থ তার অস্ত্র, যাতে মুসলমান ব্যতীত আর কেউ বাকী না থাকে। عَرَّفَهَا অর্থ বর্ণনা করে দিয়েছেন তার সম্বন্ধে। মুজাহিদ বলেন, مَوْلَى الَّذِينَ آمَنُوا অর্থাৎ, মুমিনদের অভিভাবক। فَإِذَا عَزَمَ الْأَمْرُ অর্থ কোন বিষয়ের তথা জিহাদের সিদ্ধান্ত হলে। فَلَا تَهِنُوا অর্থাৎ, তোমরা দুর্বল হয়ো না। ইব্‌নে আব্বাস রা. বলেন, أَضْغَانَهُمْ অর্থ তাদের হিংসা। آسِنٍ অর্থ, দূষিত হয়ে স্বাদ বদলে গেছে।

যেহেতু এই সূরায় সর্বশেষ রাসূল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ডাকনাম মুহাম্মদ রয়েছে, সেহেতু এ সূরাকে এই বরকতময় নাম (মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) দ্বারা নামকরণ করা হয়েছে। তাছাড়াও এই সূরার সূচনা যেহেতু الذين كفروا الخ এর মাধ্যমে হয়েছে এজন্য এই সূরাকে سُورَةُ مُحَمَّدٍ দ্বারা নামকরণ করা হয়। এর তৃতীয় নাম সূরা কিতালও। কিন্তু প্রসিদ্ধ নাম সূরা মুহাম্মদ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম)।

أَوْزَارَهَا آثَامَهَا حَتَّى لَا يَبْقَى إِلَّا مُسْلِمٌ : এখানে فَشُدُّوا الْوَثَاقَ فَإِمَّا مَنًّا بَعْدُ وَإِمَّا فِدَاءً حَتَّى تَضَعَ الْحَرْبُ أَوْزَارَهَا আয়াতের দিকে ইঙ্গিত।

"তোমরা খুব মজবুত করে বেধে ফেল, তারপর হয়তো বিনিময় ব্যতীত মুক্তি দেওয়া অথবা বিনিময় নিয়ে মুক্তি দেওয়া (এবং এই বন্দী ও হত্যার নির্দেশ ঐ সময় পর্যন্ত) যতক্ষণ পর্যন্ত যুদ্ধকারী (শত্রু) নিজের অস্ত্র সমর্পণ না করে।"

তিনি বলেন, আয়াতে أَوْزَارَهَا এর অর্থ তাদের অপরাধসমূহ (উদ্দেশ্য এই যে, যতক্ষণ পর্যন্ত শিরক ও কুফরী থেকে ফিরে না আসে, তওবা না করে) এমন কি মুসলমান ছাড়া কেউ বাকী না থাকে।

**ব্যাখ্যা :** অধিকাংশ মুফাসসিরীন এখানে أَوْزَارَهَا এর ব্যাখ্যা اسلحة তথা হাতিয়ার দ্বারা করেছেন। বুখারীর ভাষ্যকার আল্লামা ইবনুত্ তীন লিখেছেন যে, ইমাম বুখারী ছাড়া অন্য কেউ এখানে أَوْزَارَهَا এর ব্যাখ্যা آثَامَهَا দ্বারা করেন নি।-উমদা

أَوْزَارَهَا শব্দটি وزر এর বহুবচন, যার অর্থ বোঝা। آثَامَ বহুবচন اثم এর, অর্থ পাপ।

عَرَّفَهَا بَيَّنَهَا এখানে وَيُدْخِلُهُمُ الْجَنَّةَ عَرَّفَهَا لَهُمْ (٦) আয়াতের দিকে ইঙ্গিত।

তাদেরকে জান্নাতে প্রবেশ করাবেন, যা তাদেরকে পরিচয় করিয়ে দিবেন। তিনি বলেন, আয়াতে عَرَّفَهَا এর অর্থ তাদেরকে বর্ণনা করে দিবেন, বলে দিবেন। (অর্থাৎ, প্রত্যেক বেহেশতী নিজের ঘর ও ঠিকানা চিনে নিবে।)

وَقَالَ مُجَاهِدٌ مَوْلَى الَّذِينَ آمَنُوا وَلِيُّهُمْ এখানে ذَلِكَ بِأَنَّ اللَّهَ مَوْلَى الَّذِينَ آمَنُوا وَأَنَّ الْكَافِرِينَ لَا مَوْلَى لَهُمْ (١١) আয়াতের দিকে ইঙ্গিত।

"এটা (মুসলমানদের সফলতা এবং কাফেরদের ধ্বংসলীলা) এই কারণে যে, আল্লাহ তা'আলা মুসলমানদের কার্যসম্পাদনকারী এবং কাফেরদের কোন কার্যসম্পাদনকারী নেই।"

মুজাহিদ র. বলেন যে, مَوْلَى الَّذِينَ آمَنُوا আয়াতে

مَوْلَى অর্থ বন্ধু। অর্থাৎ, আল্লাহ এই মুসলমানদের বন্ধু (কার্য সম্পাদনকারী)

فَإِذَا عَزَمَ الْأَمْرُ أَيْ جَدَّ الْأَمْرُ : এখানে فَإِذَا عَزَمَ الْأَمْرُ فَلَوْ صَدَقُوا اللَّهَ لَكَانَ خَيْرًا لَهُمْ (٢١) আয়াতের দিকে ইঙ্গিত।

عَرَّفَهَا بَيَّنَهَا فَإِذَا عَزَمَ الْأَمْرُ أَيْ جَدَّ الْأَمْرُ فَلَا تَهِنُوا لَا تَضْعُفُوا وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَضْغَانَهُمْ حَسَدَهُمْ آسِنٍ مُتَغَيِّرٍ

"অতঃপর (জিহাদের আদেশ অবতীর্ণ হওয়ার পর) যখন সকল কাজ (এবং যুদ্ধের সরঞ্জামাদি) প্রস্তুত হয়ে যায় তখন (সে সময়ও) যদি তারা (ঈমানের দাবিতে) আল্লাহর কাছে সত্যবাদী হয় (অর্থাৎ, ঈমানের দাবির উপর আমল করে) তাহলে তাদের জন্য অধিক কল্যাণজনক হবে।"

তিনি বলেন, فَإِذَا عَزَمَ الْأَمْرُ এর অর্থ বিষয়টি দৃঢ় হয়ে গেল। আয়াতে عَزَمَ এর সম্বন্ধ الْأَمْرُ এর দিকে এবং দৃঢ় প্রতিজ্ঞা এটি কাজের মধ্যে থাকে না বরং কর্তার মধ্যে থাকে। এ জন্য তার অর্থ হবে কর্তার দৃঢ়প্রতিজ্ঞা করে ফেলা। উদ্দেশ্য হবে এই যে, যখন যুদ্ধের দৃঢ় ইচ্ছা হয়ে গেল...।

فَلَا تَهِنُوا لَا تَضْعُفُوا : এখানে فَلَا تَهِنُوا وَتَدْعُوا إِلَى السَّلْمِ وَأَنْتُمُ الْأَعْلَوْنَ আয়াতের দিকে ইঙ্গিত

"অতএব (হে মুসলমানরা!) তোমরা (কাফেরদের বিরুদ্ধে) সাহস হারিও না এবং (সাহস হারিয়ে তাদেরকে) সন্ধির দিকে আহ্বান করো না এবং তোমরাই বিজয়ী হবে।"

তিনি বললেন যে, فَلَا تَهِنُوا অর্থ দুর্বল ও অলস হয়ে যেও না।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَضْغَانَهُمْ حَسَدَهُمْ : এখানে أَمْ حَسِبَ الَّذِينَ فِي قُلُوبِهِمْ مَرَضٌ أَنْ لَنْ يُخْرِجَ اللَّهُ أَضْغَانَهُمْ (٢٩) আয়াতের দিকে ইঙ্গিত

"যাদের অন্তরে ব্যাধি (মুনাফেকী) রয়েছে (এবং তারা তাকে গোপন রাখতে প্রচেষ্টা করে) তারা কি এই ধারণা করে যে, আল্লাহ তা'আলা কখনও তাদের মনের শত্রুতাকে প্রকাশ করবেন না।" শেষ পর্যন্ত

হযরত ইবনে আব্বাস রা. বলেন, আয়াতে أَضْغَانَهُمْ অর্থ حَسَدَهُمْ এটি ضغن এর বহুবচন। যার অর্থ গোপন শত্রুতা এবং হিংসা-বিদ্বেষ।

آسِنٍ مُتَغَيِّرٍ : এখানে فِيهَا أَنْهَارٌ مِنْ مَاءٍ غَيْرِ آسِنٍ আয়াতের দিকে ইঙ্গিত।

তাতে বহু প্রস্রবন থাকবে এমন পানির, যার মাঝে সামান্যতম পরিবর্তন হবে না।

তিনি বলেন, আয়াতে آسِنٍ এর অর্থ مُتَغَيِّرٍ (অর্থাৎ, রং, ঘ্রাণ স্বাদ কিছুই পরিবর্তন হবে না।)

## بَاب وَتُقَطِّعُوا أَرْحَامَكُمْ

**২৫৩২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : –"এবং আত্মীয়তার বন্ধন ছিন্ন করবে।"

আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে- فَهَلْ عَسَيْتُمْ إِنْ تَوَلَّيْتُمْ أَنْ تُفْسِدُوا فِي الْأَرْضِ وَتُقَطِّعُوا أَرْحَامَكُمْ "যদি তোমরা বিমূখ থাক তাহলে কি তোমাদের এ সম্ভাবনাও রয়েছে যে, তোমরা পৃথিবীতে বিপর্যয় সৃষ্টি করবে এবং আত্মীয়তার বন্ধন ছিন্ন করবে..?"

**حَدَّثَنَا** خَالِدُ بْنُ مَخْلَدٍ حَدَّثَنَا سُلَيْمَانُ قَالَ حَدَّثَنِي مُعَاوِيَةُ بْنُ أَبِي مُزَرِّدٍ عَنْ سَعِيدِ بْنِ يَسَارٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ خَلَقَ اللَّهُ الْخَلْقَ فَلَمَّا فَرَغَ مِنْهُ قَامَتْ الرَّحِمُ فَأَخَذَتْ بِحَقْوِ الرَّحْمَنِ فَقَالَ لَهُ مَهْ قَالَتْ هَذَا مَقَامُ الْعَائِذِ بِكَ مِنْ الْقَطِيعَةِ قَالَ أَلَا تَرْضَيْنَ أَنْ أَصِلَ مَنْ وَصَلَكِ وَأَقْطَعَ مَنْ قَطَعَكِ قَالَتْ بَلَى يَا رَبِّ قَالَ فَذَاكِ قَالَ أَبُو هُرَيْرَةَ اقْرَءُوا إِنْ شِئْتُمْ فَهَلْ عَسَيْتُمْ إِنْ تَوَلَّيْتُمْ أَنْ تُفْسِدُوا فِي الْأَرْضِ وَتُقَطِّعُوا أَرْحَامَكُمْ

৩৫৪. খালিদ ইব্‌নে মাখলাদ র......... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- বলেন, আল্লাহ্ তা'আলা সৃষ্টিকুলকে সৃষ্টি করেন। এ থেকে তিনি ফারেগ হলে 'রাহিম' (রক্তসম্পর্ক দৈহিক আকৃতি ধারন করে) দাঁড়িয়ে পরম করুণাময়ের আঁচল টেনে ধরল। তিনি তাকে বললেন, থামো। সে বলল, আত্মীয়তার বন্ধন ছিন্নকারী ব্যক্তি থেকে আশ্রয় প্রার্থনার জন্যই আমি এখানে দাঁড়িয়েছি। আল্লাহ্ বললেন, যে তোমাকে সম্পৃক্ত রাখে, আমিও তাকে সম্পৃক্ত রাখব; আর যে তোমার থেকে সম্পর্ক ছিন্ন করে, আমিও তার থেকে সম্পর্ক ছিন্ন করব–এতে কি তুমি সন্তুষ্ট নও? সে বলল; নিশ্চয়ই, হে আমার প্রভু। তিনি বললেন, যাও তোমার জন্য তাই করা হল। আবু হোরায়রা রা. বলেন, ইচ্ছ হলে তোমরা পড়, فَهَلْ عَسَيْتُمْ إِنْ تَوَلَّيْتُمْ أَنْ تُفْسِدُوا فِي الْأَرْضِ وَتُقَطِّعُوا أَرْحَامَكُمْ

উল্লেখিত আয়াতে কারীমার অনুবাদ কোন কোন মুফাসসির এভাবে করেছেন- "অতপর তোমাদের ব্যাপারে এই আশঙ্কাও রয়েছে যে, যদি তোমাদের শাসন ক্ষমতা লাভ হয়, তাহলে (রাজত্ব ও ক্ষমতা বিস্তারে) রাজ্যে বিপর্যয় সৃষ্টি করবে ও আত্মীয়তার বন্ধন ছিন্ন করবে।" আয়াতে কারীমার অনুবাদ কোন কোন মুফাসসির এরূপ করেছেন– "তোমাদের ব্যাপারে আশংকা যদি তোমরা হুকুমত বা শাসন ক্ষমতা পেয়ে যাও তাহলে (হুকুমত ও শাসন ক্ষমতার নেশায়) রাষ্ট্রে ফাসাদ সৃষ্টি করবে এবং আত্মীয়তার সম্পর্ক ছিন্ন করে ফেলবে।" উভয় তাফসীর শীর্ষস্থানীয় মুফাসসিরগণ থেকে বর্ণিত আছে। আরো তাফসীর দেখতে চাইলে ফাওয়ায়েদে উসমানী দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ حَمْزَةَ حَدَّثَنَا حَاتِمٌ عَنْ مُعَاوِيَةَ قَالَ حَدَّثَنِي عَمِّي أَبُو الْحُبَابِ سَعِيدُ بْنُ يَسَارٍ عَنْ أَبِي هُرَيْرَةَ بِهَذَا ثُمَّ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اقْرَءُوا إِنْ شِئْتُمْ فَهَلْ عَسَيْتُمْ

৩৫৫. ইবরাহীম ইব্‌নে হামযা র........ হযরত আবু হোরায়রা রা. থেকে অনুরূপ বর্ণনা করেছেন। (এরপর হযরত আবু হোরায়রা রা. বলেন) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, ইচ্ছা হলে তোমরা পড় فَهَلْ عَسَيْتُمْ ("ক্ষমতায় অধিষ্ঠিত হলে সম্ভবত তোমরা পৃথিবীতে বিপর্যয় সৃষ্টি করবে এবং আত্মীয়তার বন্ধন ছিন্ন করবে।")

**حَدَّثَنَا** بِشْرُ بْنُ مُحَمَّدٍ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ أَخْبَرَنَا مُعَاوِيَةُ بْنُ أَبِي الْمُزَرِّدِ بِهَذَا قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَاقْرَءُوا إِنْ شِئْتُمْ فَهَلْ عَسَيْتُمْ

৩৫৬. বিশ্‌র ইব্‌নে মুহাম্মাদ র........ মু'আবিয়া ইব্‌নে আবুল মুযাররাদ রা. থেকে অনুরূপ বর্ণনা করেছেন। ( আবু হোরায়রা বলেন) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, ইচ্ছা হলে তোমরা পড়, فَهَلْ عَسَيْتُمْ (ক্ষমতায় অধিষ্ঠিত হলে সম্ভবত তোমরা পৃথিবীতে বিপর্যয় সৃষ্টি করবে এবং পরস্পরে আত্মীয়তার বন্ধন ছিন্ন করবে)।

বুখারী ৭১৬

# سُورَةُ الْفَتْحِ

## সূরা ফাতহ্

আয়াত ২৯, রুকূ ৪, মাদানী

سُورَةُ الْفَتْحِ وَقَالَ مُجَاهِدٌ بُورًا هَالِكِينَ سِيمَاهُمْ فِي وُجُوهِهِمْ السَّحْنَةُ وَقَالَ مَنْصُورٌ عَنْ مُجَاهِدٍ التَّوَاضُعُ شَطْأَهُ فِرَاخَهُ فَاسْتَغْلَظَ غَلُظَ سُوقِهِ السَّاقُ حَامِلَةُ الشَّجَرَةِ وَيُقَالُ دَائِرَةُ السَّوْءِ كَقَوْلِكَ رَجُلُ السَّوْءِ وَدَائِرَةُ السُّوءِ الْعَذَابُ تُعَزِّرُوهُ تَنْصُرُوهُ شَطْأَهُ شَطْءُ السُّنْبُلِ تُنْبِتُ الْحَبَّةُ عَشْرًا أَوْ ثَمَانِيًا وَسَبْعًا فَيَقْوَى بَعْضُهُ بِبَعْضٍ فَذَاكَ قَوْلُهُ تَعَالَى فَآزَرَهُ قَوَّاهُ وَلَوْ كَانَتْ وَاحِدَةً لَمْ تَقُمْ عَلَى سَاقٍ وَهُوَ مَثَلٌ ضَرَبَهُ اللَّهُ لِلنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذْ خَرَجَ وَحْدَهُ ثُمَّ قَوَّاهُ بِأَصْحَابِهِ كَمَا قَوَّى الْحَبَّةَ بِمَا يُنْبِتُ مِنْهَا

মুজাহিদ বলেন, بُورًا ধ্বংসপ্রাপ্ত। سِيمَاهُمْ فِي وُجُوهِهِمْ তাদের মুখমণ্ডলের নিদর্শন। মনসূর মুজাহিদ সূত্রে বর্ণনা করেন যে, এর অর্থ হচ্ছে বিনয় ও নম্রতা। شَطْأَهُ অর্থ, কিশলয়। فَاسْتَغْلَظَ অর্থ মোটা হয়, পুষ্ট হয়। سُوقِه- السَّاقُ অর্থ ঐ কাণ্ড যা গাছকে দাঁড় করিয়ে রাখে। دَائِرَةُ السَّوْءِ শব্দটি এখানে رَجُلُ السَّوْءِ وَدَائِرَةُ السُّوْءِ-এর মত ব্যবহৃত হয়েছে। السَّوْءِ-এর অর্থ শাস্তি। تُعَزِّرُوهُ - তোমরা তাঁকে সাহায্য করবে। شَطْأَهُ অর্থ কিশলয়। একটি বীজ থেকে দশ, আট এবং সাতটি করে বীজ অঙ্কুরিত হয় এবং একটি অপরটিকে শক্তিশালী করে। আল্লাহ তা'আলার বাণী : فَآزَرَهُ (এরপর এটা তাকে শক্তিশালী করে) এর মধ্যে এ কথাই বর্ণনা করা হয়েছে। অঙ্কুর যদি একটি হয় তাহলে তা কাণ্ডের উপর দাঁড়িয়ে থাকতে পারে না। আল্লাহ্ তা'আলা এ উপমাটি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্বন্ধে ব্যবহার করেছেন, কেননা. প্রথমত তিনি একাই দাওয়াত নিয়ে বের হয়েছেন, তারপর সাহাবীদের দ্বারা (আল্লাহ্) তাকে শক্তিশালী করেছেন, যেমন বীজ থেকে উদগত অঙ্কুর দ্বারা বীজ শক্তিশালী হয়।

وَقَالَ مُجَاهِدٌ بُورًا هَالِكِينَ : এখানে (১২) وَظَنَنْتُمْ ظَنَّ السَّوْءِ وَكُنْتُمْ قَوْمًا بُورًا আয়াতের দিকে ইঙ্গিত।

"এবং তোমরা যখন খারাপ ধারণা পোষণ করলে (সেই খারাপ ধারণার কারণে, যেগুলো কুফরী ধারণা) ধ্বংসপ্রাপ্ত সম্প্রদায় হয়ে গেলে...।"

মুজাহিদ র. বলেন, আয়াতে بُورًا অর্থ ধ্বংসোম্মুখ।

بُورًا শব্দটি بائر এর বহুবচন। যার অর্থ ধ্বংসশীল, বাবে নাছারা থেকে। بار يبور بوارا ধ্বংস হওয়া।

বহুসংখ্যক আলেমের ধারণা, এটি মাসদার। এটি একবচন ও বহুবচন উভয়ের সিফাত হয়। সুতরাং رجل بور—قوم بور বলা হয়। কোন কবির উক্তি : يا رسول المليك ان لساني- راتق ما فتقت اذ انا بور "হে সম্রাটের দূত, যখন আমি ঘরে যাব, তখন আমার জিহ্বা জোড়া লাগবে। যা কিছু আমি ভেঙ্গে ফেলেছি।"

এখানে انا একবচন এবং بور তার সিফাত হয়েছে।

জানা থাকা প্রয়োজন যে, কাস্তাল্লানীতেও এই কাব্য এভাবে আছে : يا رسول الاله ان لساني الخ

আল্লামা কাস্তাল্লানী র.বলেন, وسقط هذا لغير ابي ذر অর্থাৎ, এই শব্দ শুধু আবু যর এর বর্ণনায় আছে। যেমন টীকায় আছে।

سِيمَاهُمْ فِي وُجُوهِهِمْ السَّحْنَةُ وَقَالَ مَنْصُورٌ عَنْ مُجَاهِدٍ التَّوَاضُعُ (في نسخة وَقَالَ مُجَاهِد) : এখানে سِيمَاهُمْ فِي وُجُوهِهِمْ مِنْ أَثَرِ السُّجُودِ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের (দাসত্ব) এর চিহ্ন (তাদের) সেজদার প্রভাবে তাদের চেহারায় ফুটে আছে।"

মুজাহিদ র. বলেন, উদ্দেশ্য হল, সেজদার কারণে তাদের চেহারা কোমল ও সুদর্শন হয়। মনসুর র. মুজাহিদ র. থেকেই বর্ণনা করেন যে, سِيمَاهُمْ দ্বারা উদ্দেশ্য বিনয়।

السَّحْنَةُ সীনের উপর যবর ও হা সাকিন। ত্বক কোমল হওয়া।-কাসতাল্লানী

সীনের নিচে যের সহকারেও বর্ণনা রয়েছে।

شَطْأَهُ فِرَاخَهُ : এখানে كَزَرْعٍ أَخْرَجَ شَطْأَهُ فَآزَرَهُ فَاسْتَغْلَظَ فَاسْتَوَى عَلَى سُوقِهِ আয়াতের দিকে ইঙ্গিত।

"যেমন ফসল, তা (প্রথম জমিন থেকে) নিজের অঙ্কুরোদগম করে, অতঃপর তা (মাটি, পানি, বাতাস ইত্যাদি থেকে খাদ্য গ্রহণ করে নিজে) তাকে (অঙ্কুরকে) শক্তিশালী করে। (অর্থাৎ, এই ফসল শক্তিশালী হয়ে যায়। অতঃপর সে ফসল মোটা হয়, তারপর নিজের কাণ্ডের উপর দাঁড়িয়ে যায়।"

তিনি বলেন, شَطْأَهُ অর্থ তার অঙ্কুর। বৃক্ষের অঙ্কুর, যা সর্ব প্রথম জমিন থেকে বের হয়।

فَاسْتَغْلَظَ غَلُظَ পূর্বোক্ত আয়াতের দিকে ইঙ্গিত। তিনি বলেন যে, فَاسْتَغْلَظَ অর্থ غَلُظَ (লামের উপর পেশ দিয়ে) অর্থাৎ, মোটা হওয়া।

سُوقِهِ السَّاقُ حَامِلَةُ الشَّجَرَةِ তিনি বলেন, আয়াতে, سُوقِهِ এর অর্থ ঐ কাণ্ড যা বৃক্ষকে দাড় করিয়ে রাখে। سُوق পেশ দিয়ে السَّاقُ এর বহুবচন।

وَيُقَالُ دَائِرَةُ السَّوْءِ كَقَوْلِكَ رَجُلُ السَّوْءِ وَدَائِرَةُ السُّوءِ الْعَذَابُ : এখানে عَلَيْهِمْ دَائِرَةُ السَّوْءِ وَغَضِبَ اللَّهُ عَلَيْهِمْ আয়াতের দিকে ইঙ্গিত।

"তাদের উপর খারাপ সময় আসবে, (সুতরাং কিছুদিন পরেই তারা নিহত ও বন্দী হবে। এবং মুনাফিকদের সারা জীবন আক্ষেপ ও পেরেশানীর মধ্যে কেটেছে যে, ইসলামের ক্রমশ উন্নতি হচ্ছে, আর তারা অধঃপতনের দিকে যাচ্ছে। এটা তো দুনিয়াতে) এবং (আখেরাতে) আল্লাহ তা'আলা তাদের উপর ক্রোধান্বিত হবেন এবং তাদেরকে রহমত থেকে দূরে রাখবেন।"

তিনি বলেন, دَائِرَةُ السَّوْءِ অর্থাৎ, মন্দ যুগ, খারাপ সময়। যেমন, বলা হয়, رَجُلُ السَّوْءِ খারাপ মানুষ, নিকৃষ্ট ও মন্দ লোক। যেমন, বলা হয়, رجل صدق অর্থাৎ, সৎ লোক। এবং আয়াতে وَدَائِرَةُ السُّوءِ এর দ্বারা উদ্দেশ্য শাস্তি।

تُعَزِّرُوهُ تَنْصُرُوهُ এখানে لِتُؤْمِنُوا بِاللَّهِ وَرَسُولِهِ وَتُعَزِّرُوهُ আয়াতের দিকে ইঙ্গিত।

"(হে মুসলমানরা! আমি তাকে এ জন্য রাসূল বানিয়ে পাঠিয়েছি) যেন তোমরা আল্লাহ ও তার রাসূলের উপর ঈমান আনয়ন কর এবং তার (দীনের) সহযোগিতা কর।"

তিনি বলেন, আয়াতে تُعَزِّرُوهُ অর্থ তোমরা তার সহযোগিতা কর। تعزير থেকে নির্গত, যার অর্থ সসম্মানে সহযোগিতা করা।

شَطْأَهُ شَطْءُ السُّنْبُلِ تُنْبِتُ الْحَبَّةُ عَشْرًا أَوْ ثَمَانِيًا وَسَبْعًا فَيَقْوَى بَعْضُهُ بِبَعْضٍ فَذَاكَ قَوْلُهُ تَعَالَى فَآزَرَهُ قَوَّاهُ وَلَوْ كَانَتْ وَاحِدَةً لَمْ تَقُمْ عَلَى سَاقٍ وَهُوَ مَثَلٌ ضَرَبَهُ اللَّهُ لِلنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذْ خَرَجَ وَحْدَهُ ثُمَّ قَوَّاهُ بِأَصْحَابِهِ كَمَا قَوَّى الْحَبَّةَ بِمَا يُنْبِتُ مِنْهَا

তিনি বলেন, পূর্বোক্ত আয়াতে شَطْأَهُ অর্থ শিষের অঙ্কুর, খোসার পরত। একটি দানা কখনো দশটি শিষ, কখনো আটটি এবং কখনো সাতটি উদগত করে। অতঃপর একটি অন্যটির দ্বারা শক্তিশালী হয়। অতএব এটাই উদ্দেশ্য আল্লাহর এই বাণী فَآزَرَهُ দ্বারা অর্থাৎ, তাকে শক্তিশালী করেন। আর যদি একটিই শীষ হতো তাহলে এক কাণ্ডের উপর দাঁড়িয়ে থাকতে পারত না। এটি একটি দৃষ্টান্ত, আল্লাহ তা'আলা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বর্ণনা করেছেন, যখন তিনি একাকী (সাথী-সহযোগী ছাড়া ইসলামের দাওয়াত নিয়ে) বের হন, অতঃপর আল্লাহ তাকে সাহাবীদের মাধ্যমে শক্তিশালী করলেন। যেরূপ দানাকে শক্তিশালী করেছেন ঐ জিনিসের মাধ্যমে যা দানা থেকে উৎপন্ন হয়।

ويحتمل ان يكون حين خرج من بيته وحده حين اجتمع الكفار علي اذاه (عمده)

"এবং এ সম্ভাবনাও রয়েছে যে, উদ্দেশ্য এই হবে যখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হিজরতের সময় নিজ ঘর থেকে একাকী বের হলেন এবং মক্কার কাফেররা একত্রিত হয়েছিল তাকে কষ্টদানের।"

অতঃপর আবু বকর রা. সফরসঙ্গী হলেন। তারপর, আল্লাহ তা'আলা আনসারদের দ্বারা শক্তিশালী করলেন।

**বুখারী ৭১৬** **بَاب إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا**

**২৫৩৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "নিশ্চয়ই আমি (এই হোদায়বিয়ার সন্ধির মাধ্যমে) আপনাকে সুস্পষ্ট বিজয় দান করেছি।" (অর্থাৎ, হোদায়বিয়ার সন্ধি ছিল মক্কা বিজয়, খায়বর বিজয় বরং ভবিষ্যতে ইসলামের সকল বিজয়গুলোর জন্য ভিত্তি ও সোনালী ভূমিকাস্বরূপ।)

باب তানভীন সহকারে। اي هذا باب في قوله تعالي إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مَسْلَمَةَ عَنْ مَالِكٍ عَنْ زَيْدِ بْنِ أَسْلَمَ عَنْ أَبِيهِ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَسِيرُ فِي بَعْضِ أَسْفَارِهِ وَعُمَرُ بْنُ الْخَطَّابِ يَسِيرُ مَعَهُ لَيْلًا فَسَأَلَهُ عُمَرُ بْنُ الْخَطَّابِ عَنْ شَيْءٍ فَلَمْ يُجِبْهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ثُمَّ سَأَلَهُ فَلَمْ يُجِبْهُ ثُمَّ سَأَلَهُ فَلَمْ يُجِبْهُ فَقَالَ عُمَرُ بْنُ الْخَطَّابِ ثَكِلَتْ أُمُّ عُمَرَ نَزَرْتَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ثَلَاثَ مَرَّاتٍ كُلُّ ذَلِكَ لَا يُجِيبُكَ قَالَ عُمَرُ فَحَرَّكْتُ بَعِيرِي ثُمَّ تَقَدَّمْتُ أَمَامَ النَّاسِ وَخَشِيتُ أَنْ يُنْزَلَ فِيَّ قُرْآنٌ فَمَا نَشِبْتُ أَنْ سَمِعْتُ صَارِخًا يَصْرُخُ بِي فَقُلْتُ لَقَدْ خَشِيتُ أَنْ يَكُونَ نَزَلَ فِيَّ قُرْآنٌ فَجِئْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَسَلَّمْتُ عَلَيْهِ فَقَالَ لَقَدْ أُنْزِلَتْ عَلَيَّ اللَّيْلَةَ سُورَةٌ لَهِيَ أَحَبُّ إِلَيَّ مِمَّا طَلَعَتْ عَلَيْهِ الشَّمْسُ ثُمَّ قَرَأَ إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا

৩৫৭. আবদুল্লাহ্ ইব্‌নে মাসলামা র........ (হযরত উমর ইব্‌নে খাত্তাব রা.-এর আযাদকৃত দাস) আসলাম রা. সূত্রে বর্ণিত যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম রাতের বেলা কোন এক সফরে (হোদায়বিয়া সন্ধি থেকে প্রত্যাবর্তনকালে) ছিলেন। তাঁর সঙ্গে হযরত উমর ইব্‌নে খাত্তাব রা.ও (রাতের বেলায়) চলছিলেন। হযরত উমর ইব্‌নে খাত্তাব রা. তাঁকে কোন বিষয়ে প্রশ্ন করলেন, কিন্তু রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে কোন জবাব দেননি। তিনি আবার তাঁকে জিজ্ঞেস করলেন, কিন্তু তিনি কোন জবাব দিলেন না। তারপর তিনি আবার তাঁকে জিজ্ঞেস করলেন, এবারও তিনি কোন জবাব দিলেন না। তখন উমর রা. (নিজেকে) বললেন, উমরের মা তাকে হারাক। তুমি তিনবার রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে (বারবার) প্রশ্ন করলে, (-যা তার নিকট অপছন্দনীয় ছিল) কিন্তু একবারও তিনি তোমার জবাব দিলেন না। উমর রা. বলেন, তারপর আমি আমার উটটিকে (পদাঘাত করে) দ্রুত চালিয়ে লোকদের আগে চলে গেলাম এবং আমার ব্যাপারে কুরআন নাযিলের আশংকা করলাম। বেশিক্ষণ হয়নি, তখন শুনলাম এক আহ্বানকারী আমাকে আহ্বান করছে। (তিনি বললেন,) আমি (অর্থাৎ, মনে মনে চিন্তা করেছি) বললাম, আমি তো আশংকা করছিলাম যে, আমার ব্যাপারে কোন আয়াত নাযিল হবে। তারপর আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে তাঁকে সালাম করলাম। তিনি বললেন, আজ রাতে আমার উপর এমন একটি সূরা অবতীর্ণ হয়েছে, যা আমার কাছে, এই পৃথিবী, যার উপর সূর্য উদিত হয়, তা থেকেও অধিক প্রিয়। তারপর তিনি তিলাওয়াত করলেন, إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا- "আমি আপনাকে দিয়েছি সুস্পষ্ট বিজয়।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীর ৬০০ পৃষ্ঠায় ও এখানে তাফসীরের ৭১৬ পৃষ্ঠায় এসেছে এবং সামনে ফাযায়েলে কুরআনের ৭৪৯ পৃষ্ঠায় আসবে।

فَمَا نَشِبْتُ : শীনের নিচে যের ও বা সাকিন। অর্থাৎ, অতঃপর কিছুক্ষণ অপেক্ষা করতেই।

বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযীর, গাযওয়াতুল হোদায়বিয়াহ অনুচ্ছেদের 'ফাতহে মুবীন' শিরোনাম দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ سَمِعْتُ قَتَادَةَ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ إِنَّا فَتَحْنَا لَكَ فَتْحًا مُبِينًا قَالَ الْحُدَيْبِيَةُ

৩৫৮. মুহাম্মাদ ইব্‌নে বাশ্‌শার র........ আনাস রা. থেকে বর্ণনা করেন যে, তিনি বলেন, فَتْحًا مُبِينًا দ্বারা হোদায়বিয়ার সন্ধি বোঝানো হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীতে পূর্ণরূপে এসেছে। গাযওয়ায়ে হোদায়বিয়াকে বিজয় বলেছেন বিজয়ের ভূমিকা হিসাবে।

**حَدَّثَنَا** مُسْلِمُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا شُعْبَةُ حَدَّثَنَا مُعَاوِيَةُ بْنُ قُرَّةَ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ مُغَفَّلٍ قَالَ قَرَأَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَوْمَ فَتْحِ مَكَّةَ سُورَةَ الْفَتْحِ فَرَجَّعَ فِيهَا قَالَ مُعَاوِيَةُ لَوْ شِئْتُ أَنْ أَحْكِيَ لَكُمْ قِرَاءَةَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَفَعَلْتُ

**৩৫৯. মুসলিম ইব্‌নে ইবরাহীম র........ আবদুল্লাহ্ ইব্‌নে মুগাফ্‌ফাল রা.** সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মক্কা বিজয়ের দিন সূরা ফাত্‌হ তারজী' করে তথা সুমধুর- সুরেলা কণ্ঠে তিলাওয়াত করেন। মু'আবিয়া (ইবনে কুররা) রা. বলেন, আমি ইচ্ছা করলে নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কিরাআত তোমাদের বর্ণনা করে শোনাতে পারি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীর ৬১৪ পৃষ্ঠায় এসেছে। বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারীর কিতাবুল মাগাযীর ৩৪৩ পৃষ্ঠা দ্রষ্টব্য।

## بَاب لِيَغْفِرَ لَكَ اللَّهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِكَ وَمَا تَأَخَّرَ وَيُتِمَّ نِعْمَتَهُ عَلَيْكَ وَيَهْدِيَكَ صِرَاطًا مُسْتَقِيمًا বুখারী ৭১৬

**২৫৩৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "যেন আল্লাহ্ তা'আলা আপনার পূর্বাপর সকল (বাহ্যিক ভুলগুলো ক্ষমা করে দেন, আপনার উপর অনুগ্রহ পূর্ণ করেন এবং আপনাকে সঠিক পথে পরিচালিত করেন....।" - পারা . ২৬, রুকূ ৯,৪৮ : ২

**ব্যাখ্যা :** لِيَغْفِرَ এর লামকে যদি ইল্লত তথা কারণ বর্ণনার জন্য নেওয়া হয়, তাহলে তার সারসংক্ষেপ এই হবে যে, এই স্পষ্ট বিজয় আপনাকে দেওয়া হয়েছে যেন আপনার তিনটি কামাল অর্জিত হয়ে যায়। যেগুলোর কথা এই আয়াতে উল্লেখ করা হয়েছে। তন্মধ্য থেকে প্রথম বিষয়টি হল, পূর্বাপর সকল ত্রুটি বিচ্যুতিগুলোর ক্ষমা। জানা কথা যে, সকল নবীই নিষ্পাপ হন। কুরআনের যেখানেই তাঁদের সম্পর্কে ذنب অথবা عصيان শব্দ আরোপিত হয়েছে তা তাদের উঁচু মর্যাদার সাথে সংগতি রেখেই অনুত্তম কাজগুলোর জন্য ব্যবহার করা হয়েছে। কিন্তু নবুওয়্যাতের উঁচু মর্যাদার দিকে লক্ষ করে অনুত্তমের উপর আমল করাও এমন ত্রুটি, যাকে কুরআন সতর্কবাণীস্বরূপ পাপ ও অপরাধ বলে আখ্যায়িত করেছে। مَا تَقَدَّمَ এর দ্বারা উদ্দেশ্য ঐ সকল বিচ্যুতি, যেগুলো নবুওয়্যাতের পূর্বে হয়েছে। وَمَا تَأَخَّرَ এর দ্বারা ঐ সকল বিচ্যুতি উদ্দেশ্য যেগুলো রেসালাত ও নবুওয়াতের পরে প্রকাশ পেয়েছে। (মাজহারী)

**স্পষ্ট বিজয় সেই ক্ষমার কারণ হওয়ার তাৎপর্য হল, এই স্পষ্ট বিজয়ের মাধ্যমে যুগের পর যুগ ধরে বহু লোক ইসলামে দীক্ষিত হবে। ইসলামের দাওয়াতের ব্যাপকতা তাঁর জীবনের মহান উদ্দেশ্য, এটি এবং তাঁর প্রতিদান ও পুরস্কার খুব বৃদ্ধি পাবে। আর প্রতিদান ও পুরস্কার বৃদ্ধি পাপ মোচনের কারণ। (বয়ানুল কুরআন)**

وَيَهْدِيَكَ صِرَاطًا مُسْتَقِيمًا এটা দ্বিতীয় নেয়ামত, যা সেই **স্পষ্ট** বিজয়ের উপর অর্জিত হয়েছে।

**একটি প্রশ্নোত্তর :** এখানে এই প্রশ্ন হয় যে, সঠিক পথের উপর তো তিনি শুরু থেকেই আছেন। শুধু তিনি নিজে সরল-সঠিক পথের উপর আছেন এমন নয় বরং দুনিয়াতে এই সরল-সঠিক পথের দিকে আহ্বান করা তার দিবা-নিশির শোগল। তাহলে হিজরতের ষষ্ঠ বৎসরে স্পষ্ট বিজয়ের মাধ্যমে সরল পথ প্রদর্শনের কী অর্থ হতে পারে?

**উত্তর-** হেদায়াত শব্দের ব্যাখ্যার মাধ্যমে স্পষ্ট হয় যে, হেদায়াতের অর্থ এতো ব্যাপক ও বিস্তৃত যে, তার স্তরের কোন সীমা- পরিসীমা নেই। তার কারণ এই যে, স্পষ্ট হেদায়েত হল, গন্তব্যের পথ দেখানো অথবা সেখানে পৌঁছে দেওয়া। আর মূল গন্তব্য (প্রত্যেক মানুষের) আল্লাহর সন্তুষ্টি ও তার নৈকট্য অর্জন করা। এই সন্তুষ্টি ও নৈকট্যের অগণিত বিভিন্ন স্তর রয়েছে। এক স্তর অর্জিত হওয়ার পর দ্বিতীয় ও তৃতীয় স্তরের প্রয়োজন পড়ে। যার থেকে কোন বিরাট বড় ওলী বরং

নবী রাসূলও অমুখাপেক্ষী হতে পারেন না। এই জন্য اهْدِنَا الصِّرَاطَ الْمُسْتَقِيمَ এর দোয়া নামাযের প্রত্যেক রাকআতে করবে শিক্ষা যেমনিভাবে উম্মতকে দেওয়া হয়েছে, তদ্রুপ স্বয়ং নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকেও দেওয়া হয়েছে।

যার সার-সংক্ষেপ হল, সঠিক পথের দিশা তথা আল্লাহ তা'আলার নৈকট্য ও সন্তুষ্টির স্তরগুলোতে উন্নতি সাধন কর এই স্পষ্ট বিজয়ের উপর আল্লাহ তা'আলা তাঁর নৈকট্য ও সন্তুষ্টির অনেক উঁচু কোন স্তর তাঁকে দান করেছেন। যাকে يَهْدِيَكَ শব্দ দ্বারা বর্ণনা করা হয়েছে।

তার সামনে আছে (৩) وَيَنْصُرَكَ اللَّهُ نَصْرًا عَزِيزًا এটা তৃতীয় নেয়ামত। যা এই স্পষ্ট বিজয়ের উপর বিন্যস্ত হয়েছে যে. আল্লাহ তা'আলার সাহায্য ও সহযোগিতা যা সর্বদা আপনার অর্জিত রয়েছে। সেই সময় ঐ সাহায্যের একটি বড় স্তর আপনাকে প্রদান করা হয়েছে।-মা'আরিফ থেকে সংগৃহীত

**حَدَّثَنَا** صَدَقَةُ بْنُ الْفَضْلِ أَخْبَرَنَا ابْنُ عُيَيْنَةَ حَدَّثَنَا زِيَادٌ هُوَ ابْنُ عِلَاقَةَ أَنَّهُ سَمِعَ الْمُغِيرَةَ يَقُولُ قَامَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى تَوَرَّمَتْ قَدَمَاهُ فَقِيلَ لَهُ غَفَرَ اللَّهُ لَكَ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِكَ وَمَا تَأَخَّرَ قَالَ أَفَلَا أَكُونُ عَبْدًا شَكُورًا

৩৬০. সাদাকা ইব্‌নে ফায্‌ল র........ মুগীরা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এত বেশি (তাহাজ্জুদ) নামায আদায় করতেন যে, তাঁর কদমদ্বয় ফুলে যেতো। তাঁকে বলা হল, আল্লাহ্ তো আপনার অতীত ও ভবিষ্যতের ত্রুটিসমূহ মার্জনা করে দিয়েছেন। (তারপরও কেন এত কষ্ট করেন?) তিনি বললেন, আমি কি আল্লাহর কৃতজ্ঞ বান্দা হবো না? (সে মহা নেয়ামতের শুকরিয়া আদায় করবো না?)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট غَفَرَ اللَّهُ لَكَ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِكَ وَمَا تَأَخَّرَ বাক্যে।

হাদীসটি সালাতের ১৫২ পৃষ্ঠায় ও এখানে তাফসীরের ৭১৬ পৃষ্ঠায় এসেছে। সামনে আসবে আয়েশা রা. থেকে বর্ণিত হয়ে।

কিতাবুত তাহাজ্জুদের শব্দ হল حتى ترم قدماه অর্থের মাঝে কোন পার্থক্য হবে না। কেননা ورم বাবে সামিয়া থেকে এবং تورم রা এর উপর তাশদীদ যোগে, উভয়ের অর্থ এক। অর্থাৎ, ফুলে ওঠা।

**حَدَّثَنَا** الْحَسَنُ بْنُ عَبْدِ الْعَزِيزِ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ يَحْيَى أَخْبَرَنَا حَيْوَةُ عَنْ أَبِي الْأَسْوَدِ سَمِعَ عُرْوَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَنَّ نَبِيَّ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَقُومُ مِنَ اللَّيْلِ حَتَّى تَتَفَطَّرَ قَدَمَاهُ فَقَالَتْ عَائِشَةُ لِمَ تَصْنَعُ هَذَا يَا رَسُولَ اللَّهِ وَقَدْ غَفَرَ اللَّهُ لَكَ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِكَ وَمَا تَأَخَّرَ قَالَ أَفَلَا أُحِبُّ أَنْ أَكُونَ عَبْدًا شَكُورًا فَلَمَّا كَثُرَ لَحْمُهُ صَلَّى جَالِسًا فَإِذَا أَرَادَ أَنْ يَرْكَعَ قَامَ فَقَرَأَ ثُمَّ رَكَعَ

৩৬১. হাসান ইব্‌নে আবদুল আযীয র........ আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আল্লাহ্‌র নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম রাতে এত বেশি নামায আদায় করতেন যে, তাঁর দুই পা ফেটে যেতো। আয়েশা রা. বললেন, ইয়া রাসূলাল্লাহ! আল্লাহ্ তো আপনার আগের ও পরের ত্রুটিসমূহ ক্ষমা করে দিয়েছেন? তবু আপনি কেন তা করছেন? তিনি বললেন, আমি কি আল্লাহ্‌র কৃতজ্ঞ বান্দা হতে ভালবাসবো না? তাঁর মেদ বেড়ে গেলে (দীর্ঘসময় দাড়িয়ে থাকা কষ্টকর হওয়ার পর) তিনি বসে (তাহাজ্জুদ) নামায আদায় করতেন। যখন রুকূ করার ইচ্ছা করতেন, তখন তিনি দাঁড়িয়ে কিরাআত পড়তেন, তারপর রুকূ করতেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট وَقَدْ غَفَرَ اللَّهُ لَكَ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِكَ বাক্যে।

হাদীসটি সালাতের ১৫২ পৃষ্ঠায় ও এখানে তাফসীরের ৭১৬ - ৭১৭ পৃষ্ঠায় এসেছে।

বুখারী ৭১৭ **بَاب إِنَّا أَرْسَلْنَاكَ شَاهِدًا وَمُبَشِّرًا وَنَذِيرًا**

**২৫৩৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(হে মুহাম্মদ !) আমি আপনাকে (উম্মতের কার্যাদির উপর কিয়ামতের দিন) সাক্ষ্য প্রদানকারী (ব্যাপকভাবে) এবং (দুনিয়াতে বিশেষভাবে মুসলমানদের জন্য) সুসংবাদ প্রদানকারী এবং (কাফেরদের জন্য) সতর্ককারীরূপে প্রেরণ করেছি.. ।" -৪৪ : ৮

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مَسْلَمَةَ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ أَبِي سَلَمَةَ عَنْ هِلَالِ بْنِ أَبِي هِلَالٍ عَنْ عَطَاءِ بْنِ يَسَارٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عَمْرِو بْنِ الْعَاصِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ هَذِهِ الْآيَةَ الَّتِي فِي الْقُرْآنِ يَا أَيُّهَا النَّبِيُّ إِنَّا أَرْسَلْنَاكَ شَاهِدًا وَمُبَشِّرًا وَنَذِيرًا قَالَ فِي التَّوْرَاةِ يَا أَيُّهَا النَّبِيُّ إِنَّا أَرْسَلْنَاكَ شَاهِدًا وَمُبَشِّرًا وَحِرْزًا لِلْأُمِّيِّينَ أَنْتَ عَبْدِي وَرَسُولِي سَمَّيْتُكَ الْمُتَوَكِّلَ لَيْسَ بِفَظٍّ وَلَا غَلِيظٍ وَلَا سَخَّابٍ بِالْأَسْوَاقِ وَلَا يَدْفَعُ السَّيِّئَةَ بِالسَّيِّئَةِ وَلَكِنْ يَعْفُو وَيَصْفَحُ وَلَنْ يَقْبِضَهُ اللَّهُ حَتَّى يُقِيمَ بِهِ الْمِلَّةَ الْعَوْجَاءَ بِأَنْ يَقُولُوا لَا إِلَهَ إِلَّا اللَّهُ فَيَفْتَحَ بِهَا أَعْيُنًا عُمْيًا وَآذَانًا صُمًّا وَقُلُوبًا غُلْفًا

৩৬২. আবদুল্লাহ্ র........ আমর ইব্নে আস রা. সূত্রে বর্ণিত যে, কুরআনের এ আয়াত يَا أَيُّهَا النَّبِيُّ إِنَّا أَرْسَلْنَاكَ شَاهِدًا وَمُبَشِّرًا وَنَذِيرًا " হে নবী! আমি তোমাকে পাঠিয়েছি সাক্ষীরূপে, সুসংবাদদাতারূপে ও ভীতি প্রদর্শণকারীরূপে"-এর সমর্থনে (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্পর্কে) তাওরাতে আল্লাহ্ এভাবে বলেছেন, হে নবী! আমি আপনাকে পাঠিয়েছি সাক্ষীরূপে, সুসংবাদদাতা ও উম্মী লোকদের (আবরদের) মুক্তিদাতারূপে। আপনি আমার বান্দা ও রাসূল। আমি আপনার নাম নির্ভরকারী (মুতাওয়াক্কিল-আল্লাহর প্রতি ভরসাকারী) রেখেছি। যিনি রূঢ় ও কঠোরচিত্ত নন, বাজারে শোরগোলকারী নন এবং মন্দ দ্বারা মন্দ প্রতিহতকারীও নন; বরং তিনি ক্ষমা করবেন এবং উপেক্ষা করবেন। বক্র জাতিকে (আরব পৌত্তলিকদেরকে) সোজা না করা পর্যন্ত আল্লাহ্ তাঁর জান কবয করবেন না। তা এভাবে যে, তারা বলবে, আল্লাহ ছাড়া ইলাহ্ নেই। অর্থাৎ, যতক্ষণ না তারা লা-ইলাহা ইল্লাল্লাহর স্বীকারোক্তি করবে) ফলে খুলে যাবে অন্ধ চোখ, বধির কান এবং পর্দায় ঢাকা অন্তরসমূহ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বুয়ূ এর ২৮৫ পৃষ্ঠায় ও এখানে তাফসীরের ৭১৭ পৃষ্ঠায় এসেছে।

حِرْزًا : হা এর নিচে যের ও বা সাকিন,এর পরে ঝা সহকারে। অর্থাৎ, দূর্গ।-কাসতাল্লানী

لَيْسَ بِفَظٍّ : ظ সহকারে, অর্থাৎ, খারাপ চরিত্রের নন। এতে গায়েব থেকে হাযিরের দিকে ইলতিফাত করে (ফিরে) আসা হয়েছে।

سَخَّاب : এটি فعال এর ওজনে তাশদীদ সহকারে। صخَّاب এর একটি লুগাত। এর অর্থ খুব হৈহুল্লোড়কারী।

الْمِلَّةَ الْعَوْجَاءَ : কুফরী মতবাদ। সুতরাং শিরক প্রত্যাখ্যান এবং একত্ববাদ প্রতিষ্ঠা করবে এমনভাবে যে, লা ইলাহা ইল্লাল্লাহ স্বীকার করবে।

বুখারী ৭১৭ **بَاب هُوَ الَّذِي أَنْزَلَ السَّكِينَةَ فِي قُلُوبِ الْمُؤْمِنِينَ**

**২৫৩৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং তিনিই যিনি মুমিনদের অন্তরে সাকীনা (আত্মিক প্রশান্তি) অবতীর্ণ করেছেন.. ।" ৪৮ : ৪, পারা : ২৬, রুকূ ৯।

**حَدَّثَنَا** عُبَيْدُ اللَّهِ بْنُ مُوسَى عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ بَيْنَمَا رَجُلٌ مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ وَفَرَسٌ لَهُ مَرْبُوطٌ فِي الدَّارِ فَجَعَلَ يَنْفِرُ فَخَرَجَ الرَّجُلُ فَنَظَرَ فَلَمْ يَرَ شَيْئًا وَجَعَلَ يَنْفِرُ فَلَمَّا أَصْبَحَ ذَكَرَ ذَلِكَ لِلنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ السَّكِينَةُ تَنَزَّلَتْ بِالْقُرْآنِ

৩৬৩. উবায়দুল্লাহ্ ইব্‌নে মূসা র......... বারা র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর জনৈক সাহাবী (হযরত উসাইদ ইবনে হুযাইর রা. রাত্রে) কুরআন (সূরা কাহ্‌ফ) তিলাওয়াত করছিলেন। তাঁর একটি ঘোড়া ঘরে বাঁধা ছিল। হঠাৎ তা ছুটাছুটি করতে লাগল। সে ব্যক্তি (দেখার জন্য যে, ঘোড়া লাফাচ্ছে কেন?) বেরিয়ে এসে নজর করলেন; কিন্তু কিছুই দেখতে পেলেন না। ঘোড়াটি ছুটাছুটিই করছিল। যখন ভোর হল তখন ঘটনাটি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে বর্ণনা করলে তিনি বললেন, এ হল সেই সাকীনা (প্রশান্তি, যার কারণে ঘোড়া ছুটাছুটিই করছিল) যা কুরআন তিলাওয়াত করার সময় নাযিল হয়ে থাকে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট السَّكِينَةُ تَنَزَّلَتْ বাক্যে।

رَجُلٌ مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ : তিনি হলেন উসাইদ ইবনে হুযাইর রা.। যেমন ৭৫০ পৃষ্ঠায় বাবু নুযুলিস সাকীনায় স্পষ্টরূপে বর্ণনা করা হয়েছে যে, মুহাম্মদ ইবনে ইবরাহীম থেকে বর্ণিত, তিনি উসাইদ ইবনে হুযাইর থেকে বর্ণনা করে বলেন যে, একদা রাতে তিনি সূরা বাক্বারা তিলাওয়াত করছিলেন। আর তাঁর ঘোড়াগুলো বাঁধা ছিল।..

**প্রশ্নোত্তর**

বাহ্যতঃ উভয় হাদীসে বৈপরিত্য পরিলক্ষিত হয়। (এক রেওয়ায়াত দ্বারা বুঝা যায়, তিনি সূরা কাহ্‌ফ তিলাওয়াত করছিলেন। আর এক রেওয়ায়াত দ্বারা বুঝা যায়, তিনি সূরা বাক্বারা তিলাওয়াত করছিলেন।-নোমান আহমদ গুফিরা লাহু)

**উত্তর :** ১. হতে পারে ঘটনা ভিন্ন ভিন্ন ছিল। যেমন, আইনী র. বলেন, কিছুসংখ্যক আলেম ধারণা করেছেন, এ দুটি ভিন্ন দুই ঘটনা। ২. অথবা সম্ভাবনা রয়েছে তিনি উভয়টিই পাঠ করেছেন। এটা হবে তখন, যখন আমরা উভয় বর্ণনার সমতার কথা বলব। তবে যদি আমরা মুত্তাসিলকে মু'আল্লাকের উপর প্রাধান্য দেই, তাহলে সামঞ্জস্যবিধানের প্রয়োজন নেই।

৩. অথবা বর্ণনাকারী গুরুত্বপূর্ণ অংশ উল্লেখ করেছেন। সেটা হল ফেরেশতাদের অবতরণ, আর সেটাই সাকীনা।-উমদা

ইসমাঈলী বলেন, মুহাম্মদ ইবনে ইবরাহীম- উসাইদ ইবনে হুযাইর সূত্রে বর্ণিত হাদীসটি মুরসাল। (ফাতহ)

বুখারীর টীকায় আছে যে, এটি মুনকাতি। কেননা, মুহাম্মদ উসাইদ রা. কে পাননি। -বুখারীর টীকা : ৭৫০ পৃষ্ঠা।

## بَاب قَوْلِهِ إِذْ يُبَايِعُونَكَ تَحْتَ الشَّجَرَةِ

**২৫৩৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন বৃক্ষতলে তাঁরা তোমার কাছে বায়আত গ্রহণ করল।" -৪৮ : ১৮

আয়াতে কারীমার শুরু لَقَدْ رَضِيَ اللَّهُ عَنِ الْمُؤْمِنِينَ إِذْ يُبَايِعُونَكَ تَحْتَ الشَّجَرَةِ "নিশ্চয়ই আল্লাহ তা'আলা ঐ সকল মুসলমান প্রতি (যারা তাঁর সফরসঙ্গী ছিলেন) সন্তুষ্ট হয়েছেন, যখন বৃক্ষতলে তাঁরা (জিহাদে অটল থাকার উপর) তোমার কাছে বায়আত গ্রহণ করল।"

বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযীর গাযওয়াতুল হোদায়বিয়া অনুচ্ছেদ দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَمْرٍو عَنْ جَابِرٍ قَالَ كُنَّا يَوْمَ الْحُدَيْبِيَةِ أَلْفًا وَأَرْبَعَ مِائَةٍ

৩৬৪. কুতায়বা ইব্‌নে সাঈদ র........ জাবির রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, হোদায়বিয়ার (সন্ধির) দিন আমরা মুসলিম ছিলাম এক হাজার চারশ"।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। কেননা এই চৌদ্দশত সাহাবীই ঐ বৃক্ষের নিচে বায়আত গ্রহণ করেছিলেন। বিস্তারিত বর্ণনার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا شَبَابَةُ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ قَتَادَةَ قَالَ سَمِعْتُ عُقْبَةَ بْنَ صُهْبَانَ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ مُغَفَّلٍ الْمُزَنِيِّ إِنِّي مِمَّنْ شَهِدَ الشَّجَرَةَ نَهَى النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ الْخَذْفِ وَعَنْ عُقْبَةَ بْنِ صُهْبَانَ قَالَ سَمِعْتُ عَبْدَ اللَّهِ بْنَ مُغَفَّلٍ الْمُزَنِيَّ فِي الْبَوْلِ فِي الْمُغْتَسَلِ يَأْخُذُ مِنْهُ الْوَسْوَاسُ

৩৬৫. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র......... আবদুল্লাহ্ ইব্‌নে মুগাফফাল মুযানী রা. (যিনি সন্ধির সময় উপস্থিত ছিলেন) সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দুই আঙ্গুলের মাঝে কংকর নিয়ে নিক্ষেপ করতে নিষেধ করেছেন। (একই সনদে) উকবা ইব্‌নে সুহবান র. বলেন, আমি আবদুল্লাহ্ ইব্‌নে মুগাফফাল মুযানী রা. -কে গোসলখানায় পেশাব করা সম্পর্কে বর্ণনা করতে শুনেছি। (অর্থাৎ, তিনি নিষেধ করেছেন)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল إِنِّي مِمَّنْ شَهِدَ الشَّجَرَةَ বাক্যে।

এখানে দুটি হাদীস রয়েছে। প্রথম হাদীসটি মারফু। ইমাম বুখারী র. বিস্তারিতভাবে উল্লেখ করেছেন। দ্রষ্টব্য কিতাবুল আদবের বাবুল খাযফের পৃষ্ঠা-৯১৮ ও ৯১৯। দ্বিতীয় হাদীসটি মওকুফ। ইমাম তিরমিযীসহ অন্যান্য সুনানের লেখকগণ এটি বর্ণনা করেছেন। কিন্তু উক্ত দুই হাদীসের মিল না অনুচ্ছেদের সাথে রয়েছে, না সূরার সাথে। কিন্তু ইমাম বুখারী র. উক্ত হাদীস এজন্য বর্ণনা করেছেন যে, তাতে হযরত আবদুল্লাহ ইবনে মুগাফফাল থেকে সরাসরি উকবার শ্রবণ সংক্রান্ত সুস্পষ্ট বিবরন রয়েছে।

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ الْوَلِيدِ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ خَالِدٍ عَنْ أَبِي قِلَابَةَ عَنْ ثَابِتِ بْنِ الضَّحَّاكِ رَضِيَ اللَّهُ عَنْهُ وَكَانَ مِنْ أَصْحَابِ الشَّجَرَةِ

৩৬৬. মুহাম্মদ ইব্‌নে ওয়ালীদ র.......... সাবিত ইব্‌নে যাহ্‌হাক রা. সূত্রে বর্ণিত, (হোদায়বিয়ার সন্ধিকালে) বৃক্ষতলে যেসব সাহাবী বায়আত হয়েছিলেন তিনিও তাদের অন্তর্ভুক্ত ছিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَكَانَ مِنْ أَصْحَابِ الشَّجَرَةِ বাক্যে স্পষ্ট।

ইমাম বুখারী র. এখানে শুধু এ অংশটুকু উল্লেখ করেছেন যে, হযরত সাবিত ইবনে যাহহাক আসহাবে শাজারা তথা বায়আতে রিযওয়ানে অংশগ্রহণকারীদের অন্তর্ভুক্ত। কিন্তু হাদীসের মূলপাঠ উল্লেখ করেননি। ইঙ্গিত করা উদ্দেশ্য যে, তা কিতাবুল মাগাযীর -২০৩ নং হাদীসে ৫৯৯ - ৬০০ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

আবু কিলাবা থেকে বর্ণিত, নিশ্চয়ই সাবিত ইবনে যাহহাক তাকে সংবাদ দিয়েছেন যে, তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর নিকট বৃক্ষের নিচে আনুগত্যের শপথ করেছিলেন।

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ إِسْحَاقَ السُّلَمِيُّ حَدَّثَنَا يَعْلَى حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ سِيَاهٍ عَنْ حَبِيبِ بْنِ أَبِي ثَابِتٍ قَالَ أَتَيْتُ أَبَا وَائِلٍ أَسْأَلُهُ فَقَالَ كُنَّا بِصِفِّينَ فَقَالَ رَجُلٌ أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ يُدْعَوْنَ إِلَى كِتَابِ اللَّهِ فَقَالَ عَلِيٌّ نَعَمْ فَقَالَ سَهْلُ بْنُ حُنَيْفٍ اتَّهِمُوا أَنْفُسَكُمْ فَلَقَدْ رَأَيْتُنَا يَوْمَ الْحُدَيْبِيَةِ يَعْنِي الصُّلْحَ الَّذِي كَانَ بَيْنَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَالْمُشْرِكِينَ وَلَوْ نَرَى قِتَالًا لَقَاتَلْنَا فَجَاءَ عُمَرُ فَقَالَ أَلَسْنَا عَلَى الْحَقِّ وَهُمْ عَلَى الْبَاطِلِ أَلَيْسَ قَتْلَانَا فِي الْجَنَّةِ وَقَتْلَاهُمْ فِي النَّارِ قَالَ بَلَى قَالَ فَفِيمَ نُعْطِي الدَّنِيَّةَ فِي دِينِنَا وَنَرْجِعُ وَلَمَّا يَحْكُمِ اللَّهُ بَيْنَنَا فَقَالَ يَا ابْنَ الْخَطَّابِ إِنِّي رَسُولُ اللَّهِ وَلَنْ يُضَيِّعَنِي اللَّهُ أَبَدًا فَرَجَعَ مُتَغَيِّظًا فَلَمْ يَصْبِرْ حَتَّى جَاءَ أَبَا بَكْرٍ فَقَالَ يَا أَبَا بَكْرٍ أَلَسْنَا عَلَى الْحَقِّ وَهُمْ عَلَى الْبَاطِلِ قَالَ يَا ابْنَ الْخَطَّابِ إِنَّهُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَلَنْ يُضَيِّعَهُ اللَّهُ أَبَدًا فَنَزَلَتْ سُورَةُ الْفَتْحِ

৩৬৭. আহমাদ ইব্‌নে ইস্‌হাক সুলামী র......... হাবীব ইব্‌নে আবু সাবিত রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবু ওয়ায়িল (শকীক ইবনে সালামা) রা. -এর কাছে (যেসব খারিজীকে হযরত আলী রা. হত্যা করেছেন তাদের সম্পর্কে) কিছু জিজ্ঞেস করার জন্য এলে, তিনি বললেন, আমরা সিফ্‌ফীনের ময়দানে ছিলাম। (ফোরাত নদীর তীরে সিফফীন নামক স্থানে ছিলেন, যেখানে হযরত আলী ও মু'আবিয়া রা.-এর মাঝে যুদ্ধ সংঘটিত হয়েছিল) এমন সময় এক ব্যক্তি (আবদুল্লাহ ইবনে কাওওয়া) বললেন, আপনারা কি সে লোকদেরকে দেখতে পাচ্ছেন না, (আপনার কি মত?) যাদের (সন্ধির জন্য) আল্লাহর কিতাবের দিকে আহ্বান করা হচ্ছে? (ইঙ্গিত হল কুরআনের মাধ্যমে ফয়সালার দিকে, যখন

হযরত মুআবিয়া রা. হযরত আলী রা. কে কুরআনের মাধ্যমে সিদ্ধান্তের আহবান জানান) আলী রা. বললেন, হাঁ। (হ্যাঁ, ঠিক আছে, আমি সর্বাগ্রে এর উপর) আমলের জন্য প্রস্তুত, কিন্তু খারিজীরা– যারা তখন হযরত আলী রা.-এর সাথে ছিল- এর বিরুদ্ধে প্রতিবাদ জানায় যে, আমরা সন্ধির জন্য প্রস্তুত নই। ফয়সালা কেবল আল্লাহরই। আমরা লড়াই করব, যাবত না আল্লাহ তা'আলা আমাদের ও তাদের মাঝে ফয়সালা করেন।) তখন সাহ্‌ল ইব্‌নে হুনায়ফ রা. (সেসব খারিজীকে) বললেন, প্রথমে তোমরা নিজেদের রায়কে ভূল মনে কর (তোমরা নিজেদের রায়ের ব্যাপারে পূণর্বিবেচনা করো এবং দেখো, তোমরা যুদ্ধ করতে চাইছ অথচ (এমতাবস্থায়) যুদ্ধ করা ঠিক নয়)। হোদায়বিয়ার দিন অর্থাৎ, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এবং মক্কার মুশরিকদের মধ্যে যে সন্ধি হয়েছিল, আমরা তা দেখেছি। যদি আমরা যুদ্ধকে সংগত মনে করতাম, তাহলে অবশ্যই আমরা যুদ্ধ করতাম। (কিন্তু সন্ধির কথা শুরু হলে আমরা সবরের আঁচল ছাড়ি নি) সেদিন উমর রা. রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দরবারে) এসে বলেছিলেন, আমরা কি হকের উপর নই, আর তারা কি বাতিলের উপর নয়? আমাদের নিহত ব্যক্তিরা জান্নাতে, আর তাদের নিহত ব্যক্তিরা কি জাহান্নামে যাবে না? তিনি বললেন, হাঁ। (এগুলো সম্পূর্ণ সহীহ) তখন উমর রা. বললেন, তাহলে কেন আমাদের দীনের ব্যাপারে অবমাননাকর শর্তারোপ করা হবে এবং আমরা জিল্লতি প্রদর্শন করবো? আক্ষরিক অনুবাদ হল 'তাহলে আমরা কি কারণে আমাদের দীনে এরূপ জিল্লত দেবো? অর্থাৎ, এরূপ অপমানজনক শর্তের ভিত্তিতে নিচে নেমে কেন সন্ধি করব?) কেন আমরা ফিরে যবো অথচ আল্লাহ আমাদের এ সন্ধির ব্যাপারে ফয়সালা দেননি? তখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, খাত্তাবের পুত্র! আমি আল্লাহর রাসূল। আল্লাহ্ কখনো আমাকে ধ্বংস করবেন না। উমর গোস্বায় ক্ষুণ্ন মনে ফিরে গেলেন। তিনি (সন্ধির শর্ত– শরায়েতের ব্যাপারে।) ধৈর্য ধারণ করতে পারলেন না। তারপর তিনি আবু বকর সিদ্দীক রা. -এর কাছে গেলেন এবং বললেন, হে আবু বকর! আমরা কি হকের উপর নই এবং তারা কি বাতিলের উপর নয়? তিনি বললেন, হে খাত্তাবের পুত্র! নিশ্চয়ই তিনি আল্লাহর রাসূল। আল্লাহ্ কখনো তাকে ধ্বংস করবেন না। এ সময় সূরা ফাতহ্ নাযিল হয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল রয়েছে। কারণ,এটি হোদায়বিয়া সম্পর্কিত একটি ঘটনা।

হাদীসটি সক্ষিপ্তাকারে মাগাযী ৬০২, ১০৮৭ পৃষ্ঠায় এবং তাফসীরে ৭১৭ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে। ঘটনার বিস্তারিত বিবরণের জন্য নাসরুল বারী 'হোদায়বিয়ার যুদ্ধ' দ্রষ্টব্য।

## الْحُجُرَات اي سُورَةُ الْحُجُرَاتِ

## সূরা হুজুরাত

উক্ত সূরাটি মাদানী। এতে আঠারটি আয়াত ও দুটি রুকূ রয়েছে।

وَقَالَ مُجَاهِدٌ لَا تُقَدِّمُوا لَا تَفْتَاتُوا عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى يَقْضِيَ اللَّهُ عَلَى لِسَانِه امْتَحَنَ أَخْلَصَ

মুজাহিদ র. বলেন, لَا تُقَدِّمُوا অর্থ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে কোন বিষয় তোমরা জিজ্ঞেস করবে না,যাবৎ না আল্লাহ্ তাঁর যবানে এর ফয়সালা জানিয়ে দিবেন। امْتَحَنَ : امْتَحَنَ أَخْلَصَ মানে পরিশোধিত করেছেন।

الْحُجُرَات হা ও জীমে পেশ। অর্থ– হুজরা, রুম, কামরা। এখানে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পবিত্র স্ত্রীগণের হুজরা উদ্দেশ্য।–ফাতহুল বারী

আল্লামা আইনী র. বলেন, حجرات শব্দের জীমে পেশ ও যবর উভয়টি পড়া যায়। আবার সাকিনও পড়া যায়। তখন حجر এর বহুবচন হবে, যেটি حجرة এর বহুবচন। মোটকথা, তখন الْحُجُرَات শব্দটি جمع الجمع হবে। উদ্দেশ্য রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর স্ত্রীগণের হুজরাসমূহ। (উমদাতুল কারী) যেহেতু উক্ত সূরায় পরোক্ষভাবে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর হুজরার আলোচনা করা হয়েছে, সেহেতু হুজুরাত নামের দ্বারাই উক্ত সূরার নামকরণ করা হয়েছে।

وَقَالَ مُجَاهِدٌ لَا تُقَدِّمُوا لَا تَفْتَاتُوا عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى يَقْضِيَ اللَّهُ عَلَى لِسَانِه : উক্ত বাক্য দ্বারা يا ايها الذين امنوا لاتقدموا بين يدي الله و رسوله আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"হে ঈমানদারগণ! তোমরা আল্লাহ্ ও তাঁর রাসূলের (অনুমতির) পূর্বে (কোন কথায় বা কাজে) অগ্রসর হয়ো না।"

মুজাহিদ র. বলেন। لَا تُقَدِّمُوا অর্থ : আল্লাহ ও তাঁর রাসূলের সামনে তোমরা কোন বিষয় জিজ্ঞেস করো না (বরং অপেক্ষা করো) যতক্ষণ না আল্লাহ তাঁর রাসূলের ভাষায় ফয়সালা জানিয়ে দিবেন।

لَا تَفْتَاتُوا : শব্দটি فوت থেকে উদ্ভুত। যার অর্থ– অগ্রে বেড়ে যাওয়া। সময় অতিক্রম করা من باب افتعال افتات الكلام অর্থ : নিজে নিজেই সিদ্ধান্ত দেওয়া, পরামর্শবিহীন ফয়সালা করা, ইত্যাদি

امْتَحَنَ : امْتَحَنَ أَخْلَصَ মানে পরিশোধিত করেছেন।

উক্ত শব্দে إِنَّ الَّذِينَ يَغُضُّونَ أَصْوَاتَهُمْ عِنْدَ رَسُولِ اللَّهِ أُولَئِكَ الَّذِينَ امْتَحَنَ اللَّهُ قُلُوبَهُمْ لِلتَّقْوَى আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "নিশ্চয়ই যারা আল্লাহর রাসূলের সামনে তাদের আওয়াজকে নত রাখে, তাঁরা ঐ সমস্ত লোক যাদের অন্তরকে আল্লাহ তাআলা পরিশোধিত করেছেন।" امْتَحَنَ অর্থ : أَخْلَصَ পরিশোধিত করেছে।

## بَاب وَلَا تَنَابَزُوا يُدْعَى بِالْكُفْرِ بَعْدَ الْإِسْلَامِ يَلِتْكُمْ يَنْقُصْكُمْ أَلَتْنَا نَقَصْنَا

## ২৫৩৮. অনুচ্ছেদ : ইসলাম গ্রহণের পর কুফরী কোন শব্দে ডেকো না

উক্ত অনুচ্ছেদে وَلَا تَنَابَزُوا بِالْأَلْقَابِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তোমরা পরস্পরে মন্দ উপাধিতে ডেকো না।"

وَلَا تَنَابَزُوا -অর্থ ইসলাম গ্রহণের পর অপরকে যেন কুফরীর প্রতি সম্বোধন করে না ডাকা হয়। يَلِتْكُمْ -মানে লাঘব করা হবে তোমাদের। أَلَتْنَا -মানে হ্রাস করেছি আমি।

تَنَابَزُوا এর অর্থ হল, মুসলমান হওয়ার পর কুফরের দ্বারা ডাকা। কুরআনে কারীমের হুকুম হল, কেউ মুসলমান হওয়ার পর তাকে কাফের যেমন ইহুদী বা খৃষ্টান বলে ডাকতে পারবে না।

আল্লামা আইনী র. বলেন, হযরত মুজাহিদ র. এর কথার সারনির্যাস হল, মুসলমান কোন ব্যক্তিকে কুফরী শব্দ দিয়ে সম্বোধন করবে না।

হযরত ইকরিমা র. বলেন খারাপ নামে ডাকার অর্থ হল, কোন মুসলমানকে বলা, হে ফাসেক! হে মুনাফিক! হে কাফের! ইত্যাদি।

হযরত যাহহাক র. বলেন, আমাদের বনু সালামার ব্যাপারে উক্ত আয়াত অবতীর্ণ হয়েছে। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মদীনায় আগমন করলেন। তখন আমাদের প্রত্যেক ব্যক্তির দু'টি অথবা তিনটি করে নাম ছিল। যখন কোন ব্যক্তি কাউকে তার খারাপ নামে ডাকত, তখন সে রাগান্বিত হত। আমরা রাসূলুল্লাহ (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম)-কে এ ব্যাপারে জিজ্ঞেস করলে وَلَا تَنَابَزُوا بِالْأَلْقَابِ আয়াত অবতীর্ণ হয়। -উমদাতুল কারী

হযরত ইবনে আব্বাস রা. বলেন, মন্দ নামে ডাকার অর্থ হল, কোন ব্যক্তি কোন অন্যায় বা গুনাহের কাজ করে, সে পুনরায় তওবা করল, এরপর তাকে আবার তার খারাপ কাজের নাম বলে ডাকা। যেমন কোন চোর অথবা ব্যভিচারী তাদের চুরি এবং ব্যভিচার থেকে তওবা করল, এরপর তাকে লজ্জা দেওয়ার জন্য আবার চোর কিংবা ব্যভিচারী বলে ডাকা।

হাদীস শরীফে ইরশাদ হয়েছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, যে ব্যক্তি কোন মুসলমানকে তার এমন গোনাহের উপর লজ্জা দিল যা থেকে সে তওবা করেছে, আল্লাহ জিম্মাদার হয়ে যান যে, তিনি তাকে ঐ গুনাহে জড়িয়ে ইহকাল ও পরকালে বেইজ্জত করবেন।-কুরতুবী-মা'আরিফুল কুরআন।

**কিছু নাম এর ব্যতিক্রম**

অনেক লোক এমন নামে প্রসিদ্ধ হয়ে যায়, যা মূলত খারাপ। কিন্তু তাকে ঐ নাম ব্যতীত চেনাই যায় না, তাহলে ঐ নাম ধরে ডাকা উলামায়ে কেরামের ঐকমত্যে জায়েয। তবে শর্ত হল নাম উল্লেখকারীর মনে কোনরূপ তাচ্ছিল্যের নিয়ত না থাকতে হবে। যেমন- কোন কোন মুহাদ্দিস আ'রাজ অথবা আবদান নামে প্রসিদ্ধ। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নিজেও এক সাহাবীর হাত লম্বা হওয়ার কারণে তাকে যুল ইয়াদাইন বলে সম্বোধন করেছেন।

হযরত আবদুল্লাহ ইবনে মুবারক র. কে জিজ্ঞেস করা হল যে, হাদীসের সনদে কিছু নামের সাথে খারাপ উপাধি আসে যেমন- হুমাইদ তবীল, সুলাইমান আ'মাশ, মারওয়ান আসফার, ইত্যাদি তাদেরকে উক্ত উপাধির সাথে ডাকা জায়েয আছে কি ?

তিনি বললেন যখন তোমাদের তার দোষ বর্ণনা করার নিয়ত না থাকে বরং তাঁর পরিচয়ের নিয়ত থাকে তখন জায়েয। [মা'আরিফুল কুরআন- তাফসীরে কুরতুবী সূত্রে]

يَلِتْكُمْ يَنْقُصْكُمْ أَلَتْنَا نَقَصْنَا : এখানে وَإِنْ تُطِيعُوا اللَّهَ وَرَسُولَهُ لَا يَلِتْكُمْ مِنْ أَعْمَالِكُمْ شَيْئًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে অর্থাৎ, যদি তোমরা (সকল ক্ষেত্রে) আল্লাহ্ ও তার রাসূলের অনুসরণ কর, তাহলে তিনি তোমাদের আমল হ্রাস করবেন না (যাতে আন্তরিকভাবে ঈমানের বিষয়টিও আছে)।

يَلِتْكُمْ শব্দের অর্থ, প্রতিদানে হ্রাস করবেন না।

## بَاب لَا تَرْفَعُوا أَصْوَاتَكُمْ فَوْقَ صَوْتِ النَّبِيِّ الْآيَةَ تَشْعُرُونَ تَعْلَمُونَ وَمِنْهُ الشَّاعِرُ

**২৫৩৯. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "(হে মু'মিনগণ!) তোমরা নবীর কণ্ঠস্বরের উপর নিজেদের কণ্ঠ উঁচু করোনা।"-৪৯ : ২

تَشْعُرُونَ মানে তোমরা জ্ঞাত আছ। الشَّاعِرُ শব্দটি এ ধাতু থেকেই নির্গত হয়েছে।

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَرْفَعُوا أَصْوَاتَكُمْ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

এ অনুচ্ছেদের হাদীসটি আয়াতের ব্যাখ্যা ও শানে নুযুল।

تَشْعُرُونَ تَعْلَمُونَ وَمِنْهُ الشَّاعِرُ : উক্ত আয়াতের শেষাংশ وَأَنْتُمْ لَا تَشْعُرُونَ এর দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, তোমাদের অজান্তে তোমাদের আমলসমূহ বরবাদ হয়ে যাবে।

ইমাম বুখারী র. বলেন تَشْعُرُونَ অর্থ তোমরা জানবে। এর থেকেই الشَّاعِرُ মানে জ্ঞানী।

**حَدَّثَنَا** يَسَرَةُ بْنُ صَفْوَانَ بْنِ جَمِيلٍ اللَّخْمِيُّ حَدَّثَنَا نَافِعُ بْنُ عُمَرَ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ قَالَ كَادَ الْخَيِّرَانِ أَنْ يَهْلِكَا أَبُو بَكْرٍ وَعُمَرُ رَضِيَ اللَّهُ عَنْهُمَا رَفَعَا أَصْوَاتَهُمَا عِنْدَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حِينَ قَدِمَ عَلَيْهِ رَكْبُ بَنِي تَمِيمٍ فَأَشَارَ أَحَدُهُمَا بِالْأَقْرَعِ بْنِ حَابِسٍ أَخِي بَنِي مُجَاشِعٍ وَأَشَارَ الْآخَرُ بِرَجُلٍ آخَرَ قَالَ نَافِعٌ لَا أَحْفَظُ اسْمَهُ فَقَالَ أَبُو بَكْرٍ لِعُمَرَ مَا أَرَدْتَ إِلَّا خِلَافِي قَالَ مَا أَرَدْتُ خِلَافَكَ فَارْتَفَعَتْ أَصْوَاتُهُمَا فِي ذَلِكَ فَأَنْزَلَ اللَّهُ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَرْفَعُوا أَصْوَاتَكُمْ الْآيَةَ قَالَ ابْنُ الزُّبَيْرِ فَمَا كَانَ عُمَرُ يُسْمِعُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بَعْدَ هَذِهِ الْآيَةِ حَتَّى يَسْتَفْهِمَهُ وَلَمْ يَذْكُرْ ذَلِكَ عَنْ أَبِيهِ يَعْنِي أَبَا بَكْرٍ

**৩৬৮.** ইয়াসারা ইব্‌নে সাফওয়ান ইব্‌নে জামীল লাখমী র.......... ইব্‌নে আবু মুলায়কা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উত্তম দুই জন-আবু বকর ও উমর রা. নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে কণ্ঠস্বর উঁচু করে ধ্বংস হওয়ার উপক্রম হয়ে পড়েছিলেন। যখন বনী তামীম গোত্রের একদল লোক (নবম হিজরীতে) নবী কারীম সাল্লাল্লাহু

আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসেছিল (এবং তারা আবেদন করলেন যে, আমাদের কোন আমীর নিযুক্ত করে দিন)। তাদের একজন (অর্থাৎ, হযরত উমর রা.) বনু মুজাশি গোত্রের আকরা ইব্‌নে হাবিসকে নির্বাচন করার জন্য প্রস্তাব করলেন। (এ বনু মুজাশি বনু তামীমের একটি শাখা) এবং অপরজন (হযরত আবু বকর রা.) অন্য বক্তির নাম প্রস্তাব করলেন। নাফি বলেন, এ লোকটির নাম আমার স্মরন নেই। (কোন কোন রেওয়ায়াতে সে ব্যক্তির নাম এসেছে কা'কা ইবনে মা'বাদ) (হযরত আবু বকর রা বললেন, আপনার উদ্দেশ্য আমার বিরোধিতা করা। তিনি বললেন, না, আপনার বিরোধিতা করার ইচ্ছা আমার নেই। বরং আমি আমার রায় পেশ করেছি) এ ব্যাপারটি নিয়ে তাঁদের কণ্ঠস্বর উচু হল। তখন আল্লাহ্ তাআলা এ আয়াত নাযিল করলেন-

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَرْفَعُوا أَصْوَاتَكُمْ الْآيَةَ

"হে ঈমানদারগন ! তোমরা তোমদের স্বর উঁচু করবে না"....... শেষ পর্যন্ত।"

ইব্‌ন যুবায়র রা. বলেন, এ আয়াত নাযিল হওয়ার পর উমর রা. এতো আস্তে কথা বলতেন যে, দ্বিতীয়বার জিজ্ঞেস না করা পর্যন্ত রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-তা শুনতে পেতেন না (যে কি বলছেন)। তিনি স্বীয় পিতা (অর্থাৎ, নানা) আবু বকর রা. সম্পর্কে এ ধরনের কথা বর্ণনা করেননি। (অর্থাৎ, হযরত আবু বকর রা. সম্পর্কে এ প্রসঙ্গে কিছুই বর্ণনা করেননি।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীর ৬২৬ পৃষ্ঠায় আর তাফসীরে ৭১৮ পৃষ্ঠায় বর্ণিত হয়েছে।

حَدَّثَنَا يَسَرَةُ : ইবনে আবি মুলাইকাহ হলেন, আব্দুল্লাহ্ ইবনে আবু আব্দুর রহমান ইবনে আবু মুলাইকা। তার নাম যুবাইর। আব্দুল্লাহ্ ইবনে যুবায়েরের শাসনামলে মক্কার শাসক ছিলেন। আল্লামা কিরমানী র. বলেন, এই হাদীস ছুলাছিয়াতের অন্তর্ভুক্ত নয়, কেননা আব্দুল্লাহ্ তাবেয়ী এবং হাদীস ইরসালকারীদের অন্তর্ভুক্ত। কেউ কেউ বলেছেন, উক্ত রেওয়ায়াতটি মুরসালরূপে বর্ণিত হয়েছে। কিন্তু শেষে প্রকাশিত হয়েছে যে উক্ত হাদীসটি ইবনে আবু মুলাইকা আব্দুল্লাহ ইবনে যুবাইর থেকে বর্ণনা করেন। এ অনুচ্ছেদের পরেই এ সম্পর্কে স্পষ্ট বিবরণ আসবে।-উমদা

كَادَ الْخَيِّرَانِ أَنْ يَهْلِكَا : الْخَيِّرَانِ খা এর উপর যবরও তাশদীদ। অর্থাৎ, অনেক বেশি নেককাজ সম্পাদনকারী দু'মণীষী।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا أَزْهَرُ بْنُ سَعْدٍ أَخْبَرَنَا ابْنُ عَوْنٍ قَالَ أَنْبَأَنِي مُوسَى بْنُ أَنَسٍ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ افْتَقَدَ ثَابِتَ بْنَ قَيْسٍ فَقَالَ رَجُلٌ يَا رَسُولَ اللَّهِ أَنَا أَعْلَمُ لَكَ عِلْمَهُ فَأَتَاهُ فَوَجَدَهُ جَالِسًا فِي بَيْتِهِ مُنَكِّسًا رَأْسَهُ فَقَالَ لَهُ مَا شَأْنُكَ فَقَالَ شَرٌّ كَانَ يَرْفَعُ صَوْتَهُ فَوْقَ صَوْتِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَدْ حَبِطَ عَمَلُهُ وَهُوَ مِنْ أَهْلِ النَّارِ فَأَتَى الرَّجُلُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَخْبَرَهُ أَنَّهُ قَالَ كَذَا وَكَذَا فَقَالَ مُوسَى فَرَجَعَ إِلَيْهِ الْمَرَّةَ الْآخِرَةَ بِبِشَارَةٍ عَظِيمَةٍ فَقَالَ اذْهَبْ إِلَيْهِ فَقُلْ لَهُ إِنَّكَ لَسْتَ مِنْ أَهْلِ النَّارِ وَلَكِنَّكَ مِنْ أَهْلِ الْجَنَّةِ

৩৬৯. আলী ইব্‌নে আবদুল্লাহ্ রা. ........ আনাস ইবনে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাবিত ইব্‌নে কায়স রা. - কে (কয়েকদিন স্বীয় মজলিসে) খুঁজে পেলেন না। একজন সাহাবী বললেন, ইয়া রাসূলাল্লাহ্ ! আমি আপনার কাছে তাঁর সংবাদ নিয়ে আসছি। (অর্থাৎ, তাঁর অবস্থা জেনে আপনার কাছে পেশ করব) তারপর লোকটি তাঁর কাছে গিয়ে দেখলেন যে, তিনি তাঁর ঘরে অবনত মস্তকে বসে আছেন। তিনি জিজ্ঞেস করলেন, আপনার কি অবস্থা ? তিনি বললেন, অবস্থা খারাপ। কারণ, এই (অধম) তার কণ্ঠস্বর নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কণ্ঠস্বরের চেয়ে উঁচু করে কথা বলত। ফলে, তার আমল বরবাদ হয়ে গেছে, সে জাহান্নামী হয়ে গেছে। (কারণ, আমার স্বরই উঁচু) এরপর তিনি এসে সংবাদ দিলেন যে, তিনি (সাবিত রা.) এমন এমন

কথা বলছেন। (হাদীস বর্ণনাকারী) মূসা বলেন, এরপর লোকটি এক মহাসুসংবাদ নিয়ে তাঁর কাছে ফিরে গেলেন (এবং বললেন) নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে বলেছেন। তুমি যাও এবং তাকে বল, তুমি জাহান্নামী নও; বরং তুমি জান্নাতীদের অন্তর্ভুক্ত।

**ব্যাখ্যা :** উক্ত শিরোনামের সাথে মিল كَانَ يَرْفَعُ صَوْتَهُ فَوْقَ صَوْتِ النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ বাক্যে।

হাদীসটি মানাকিবের ৫১০ পৃষ্ঠায় ও তাফসীরের ৭১৮ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

**ইবনে আওন :** তিনি হলেন, আনাস ইবনে মালিক রা. এর ছেলে আব্দুল্লাহ ইবনে মুসা,যিনি বসরার বিচারপতি ছিলেন। তার পিতা আনাস রা. থেকে তিনি হাদীস বর্ণনা করেন। কেউ কেউ বলেন, তিনি হলেন, সাদ ইবনে মুআয রা.।

**সাবিত ইবনে কায়েস রা.- এর জীবনী**

হযরত সাবিত ইবনে কায়েস রা. আনসারীদের খতীব ছিলেন। তিনি উচ্চকণ্ঠের অধিকারী ছিলেন। যখন উক্ত আয়াত অবতীর্ণ হয় তখন মুসলমানদেরকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম - এর সামনে উচ্চ স্বরে কথা বলতে নিষেধ করা হয়। হযরত সাবিত ইবনে কায়েস রা. তখন অত্যন্ত চিন্তিত হয়ে পড়লেন এবং ঘর থেকেও বের হতেন না। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কয়েকদিন তাকে তাঁর মজলিসে না দেখে তার সম্পর্কে জিজ্ঞেস করলেন। তখন উক্ত হাদীস বর্ণিত হয়। হযরত সাবিত ইবনে কায়েস ঐ সকল সাহাবীদের একজন, যাঁদেরকে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আশারায়ে মুবাশশারা ছাড়া জান্নাতের সুসংবাদ প্রদান করেছেন। যেহেতু তিনি স্বভাবগতভাবেই উচ্চ কণ্ঠের অধিকারী ছিলেন সেহেতু তিনি মা'জুর ছিলেন। উচ্চ স্বরের দ্বারা তাঁর কখনোই বেয়াদবীর নিয়ত ছিল না। আর আমলের ভিত্তিই হল নিয়তের উপর। তিনি ইয়ামামার যুদ্ধে শাহাদাত লাভ করেন।

## بَاب قَوْلِه إِنَّ الَّذِينَ يُنَادُونَكَ مِنْ وَرَاءِ الْحُجُرَاتِ أَكْثَرُهُمْ لَا يَعْقِلُونَ

**২৫৪০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যারা ঘরের পেছন থেকে আপনাকে উচ্চ স্বরে ডাকে, তাদের অধিকাংশই নির্বোধ।"-৪৯ : ৪, পারা ২৬, রুকূ ১৩

**حَدَّثَنَا** الْحَسَنُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا حَجَّاجٌ عَنْ ابْنِ جُرَيْجٍ قَالَ أَخْبَرَنِي ابْنُ أَبِي مُلَيْكَةَ أَنَّ عَبْدَ اللّٰهِ بْنَ الزُّبَيْرِ أَخْبَرَهُمْ أَنَّهُ قَدِمَ رَكْبٌ مِنْ بَنِي تَمِيمٍ عَلَى النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ أَبُو بَكْرٍ أَمِّرْ الْقَعْقَاعَ بْنَ مَعْبَدٍ وَقَالَ عُمَرُ بَلْ أَمِّرْ الْأَقْرَعَ بْنَ حَابِسٍ فَقَالَ أَبُو بَكْرٍ مَا أَرَدْتَ إِلَى أَوْ إِلَّا خِلَافِي فَقَالَ عُمَرُ مَا أَرَدْتُ خِلَافَكَ فَتَمَارَيَا حَتَّى ارْتَفَعَتْ أَصْوَاتُهُمَا فَنَزَلَ فِي ذَلِكَ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تُقَدِّمُوا بَيْنَ يَدَيْ اللّٰهِ وَرَسُولِهِ حَتَّى انْقَضَتْ الْآيَةُ

৩৭০. হাসান ইব্‌নে মুহাম্মদ র......... ইবনে আবু মুলায়কা র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, "আবদুল্লাহ্ ইব্‌নে যুবায়র রা. তাদেরকে জানিয়েছেন যে, একবার বনী তামীম গোত্রের একদল লোক সাওয়ার হয়ে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আসলেন (এবং দরখাস্ত করলেন যে, আমাদের কোন আমীর নিযুক্ত করে দিন)। আবু বকর সিদ্দীক রা. বললেন, কা'কা ইব্‌নে মাবাদ রা. -কে আমীর বানানো হোক এবং উমর রা. বললেন, আকরা ইব্‌নে হাবিস রা. -কে আমীর নিযুক্ত করা হোক। তখন আবু বকর সিদ্দীক রা. (উমর রা.কে) বললেন, আপনার ইচ্ছা হল কেবল আমার বিরোধিতা করা। উত্তরে উমর রা. বললেন, আমি আপনার বিরোধিতা করার ইচ্ছা করিনি। এ নিয়ে তাঁরা পরস্পর তর্ক-বিতর্ক করতে লাগলেন, এক পর্যায়ে তাদের কণ্ঠস্বর উঁচু হয়ে গেল। এ উপলক্ষে আল্লাহ্ নাযিল করলেন, "হে মু'মিনগণ! আল্লাহ্ ও তাঁর রাসূলের সমক্ষে তোমরা কোন বিষয়ে অগ্রণী হয়ো না ........।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের قَدِمَ رَكْبٌ مِنْ بَنِي تَمِيمٍ عَلَى النَّبِيِّ صَلَّى اللّٰهُ عَلَيْهِ وَسَلَّمَ এই অংশের মিল রয়েছে।

হাদীসটি কেবলমাত্র এসেছে।

**বুখারী ৭১৮** **بَاب قَوْلِه وَلَوْ أَنَّهُمْ صَبَرُوا حَتَّى تَخْرُجَ إِلَيْهِمْ لَكَانَ خَيْرًا لَهُمْ**

**২৫৪১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আপনি বের হয়ে তাদের কাছে আসা পর্যন্ত যদি তারা কিছুটা ধৈর্যধারণ করত, তা তাদের জন্য উত্তম হত।" (কারণ, তাতে শিষ্টাচার ছিল।)

ইমাম বুখারী র. এ অনুচ্ছেদে কোন হাদীস উল্লেখ করেননি। স্পষ্ট বিষয় যে, তিনি হাদীসের স্থানটিকে খালি রেখেছেন, হয়ত তার শর্তানুযায়ী হাদীস না পাওয়ার কারণে অথবা মৃত্যু এসে যাওয়ার কারণে। আল্লাহ তা'আলাই ভাল জানেন।–উমদা

# سُورَةُ ق

# সূরা ক্বাফ

আয়াত ৪৫, রুকূ ৩, মক্কী

سُورَةُ ق رَجْعٌ بَعِيدٌ رَدٌّ فُرُوجٍ فُتُوقٍ وَاحِدُهَا فَرْجٌ مِنْ حَبْلِ الْوَرِيدِ وَرِيدَاهُ فِي حَلْقِهِ وَالْحَبْلُ حَبْلُ الْعَاتِقِ وَقَالَ مُجَاهِدٌ مَا تَنْقُصُ الْأَرْضُ مِنْ عِظَامِهِمْ تَبْصِرَةً بَصِيرَةً حَبَّ الْحَصِيدِ الْحِنْطَةُ بَاسِقَاتٍ الطِّوَالُ أَفَعَيِينَا أَفَأَعْيَا عَلَيْنَا حِينَ أَنْشَأَكُمْ وَأَنْشَأَ خَلْقَكُمْ وَقَالَ قَرِينُهُ الشَّيْطَانُ الَّذِي قُيِّضَ لَهُ فَنَقَّبُوا ضَرَبُوا أَوْ أَلْقَى السَّمْعَ لَا يُحَدِّثُ نَفْسَهُ بِغَيْرِهِ رَقِيبٌ عَتِيدٌ رَصَدٌ سَائِقٌ وَشَهِيدٌ الْمَلَكَانِ كَاتِبٌ وَشَهِيدٌ شَهِيدٌ شَاهِدٌ بِالْغَيْبِ مِنْ لُغُوبٍ النَّصَبُ وَقَالَ غَيْرُهُ نَضِيدٌ الْكُفُرَّى مَا دَامَ فِي أَكْمَامِهِ وَمَعْنَاهُ مَنْضُودٌ بَعْضُهُ عَلَى بَعْضٍ فَإِذَا خَرَجَ مِنْ أَكْمَامِهِ فَلَيْسَ بِنَضِيدٍ وَإِدْبَارِ النُّجُومِ وَأَدْبَارِ السُّجُودِ كَانَ عَاصِمٌ يَفْتَحُ الَّتِي فِي ق وَيَكْسِرُ الَّتِي فِي الطُّورِ وَيُكْسَرَانِ جَمِيعًا وَيُنْصَبَانِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ يَوْمَ الْخُرُوجِ يَوْمَ يَخْرُجُونَ إِلَى الْبَعْثِ مِنَ الْقُبُورِ

رَجْعٌ بَعِيدٌ মানে (সুদূর পরাহত) প্রত্যাবর্তন। فُرُوجٍ মানে ফাটল। এর একবচন হলো فَرْجٌ | الْحَبْلُ অর্থ গ্রীবাস্থিত ধমনী। মুজাহিদ র. বলেন, مِنْ حَبْلِ الْوَرِيدِ দ্বারা তাদের ঐ সমস্ত হাড্ডিকে বোঝানো হয়েছে, যেগুলোকে মৃত্তিকা ক্ষয় করে। تَبْصِرَةً অর্থ জ্ঞানস্বরূপ। حَبَّ الْحَصِيدِ অর্থ গম। بَاسِقَاتٍ অর্থ সমুন্নত ও লম্বা। أَفَعَيِينَا অর্থ আমার জন্য কি ক্লান্তি কর ছিল? وَقَالَ قَرِينُهُ অর্থ ঐ শয়তান যা তার জন্য নির্ধারিত হয়েছে। فَنَقَّبُوا অর্থ তারা ভ্রমণ করেছে। أَوْ أَلْقَى السَّمْعَ অথবা কুরআন শ্রবণ করে নিবিষ্টচিত্তে, এ ছাড়া অন্য কোন দিকে তার মনোযোগ নেই। رَقِيبٌ عَتِيدٌ মানে (তৎপর) প্রহরী। سَائِقٌ وَشَهِيدٌ দুইজন ফেরেশতা–একজন লেখক এবং অন্যজন সাক্ষী। অন্তরের অন্তস্থল থেকে সাক্ষ্যদাতা ব্যক্তিকে شَهِيدٌ বলা হয়। مِنْ لُغُوبٍ অর্থ ক্লান্তি। মুজাহিদ র. ব্যতীত অন্য মুফাসসিরগণ বলেছেন, نَضِيدٌ ফুলের কলি যা এখনো প্রস্ফুটিত হয়নি। এখানে শব্দটি ভাঁজ করা অর্থে ব্যবহৃত হয়েছে। প্রস্ফুটিত ফুলের কলিকে نَضِيدٌ বলা হয় না। কারী আসিম র. সূরা 'কাফ'-এ বর্ণিত وَإِدْبَارِ النُّجُومِ -এর হামযার মধ্যে যবর দেন এবং সূরা তূর-এ উল্লিখিত وَأَدْبَارِ السُّجُودِ -এর হামযার মধ্যে যের দেন। তবে উভয় স্থানে হামযাতে যেরও দেয়া যায় অথবা যবরও দেয়া যায়। ইবনে আব্বাস রা. বলেন, يَوْمَ الْخُرُوجِ অর্থ কবর থেকে বের হওয়ার দিন।

رَجْعٌ بَعِيدٌ رَدٌّ : এর দ্বারা أَئِذَا مِتْنَا وَكُنَّا تُرَابًا ذَلِكَ رَجْعٌ بَعِيدٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"কাফিররা বলে, আমাদের মৃত্যু হলে এবং আমরা মৃত্তিকায় পরিণত হলে আমরা কি পুনরুত্থিত হব? (অসম্ভব)সুদূর পরাহত সে প্রত্যাবর্তন!"

গ্রন্থকার র. বলেন رجع بعيد দ্বারা উদ্দেশ্য হল পৃথিবীতে আবার ফিরে আসা (সুদূর পরাহত)।

وَزَيَّنَّاهَا وَمَا لَهَا مِنْ فُرُوجٍ এর দ্বারা : فُرُوجٍ فُتُوق وَاحِدُهَا فَرْجٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আকাশকে আমি (নক্ষত্ররাজি দ্বারা) সুশোভিত করেছি এবং তাতে কোন ফাটল নেই।" তিনি বলেন, فُرُوجٍ শব্দের অর্থ فُتُوق যা فَرْجٌ এর বহুবচন। অর্থ : ফাটল। فتق এটি فُتُوق এর বহুবচন। অর্থ : ফাটল, ছিদ্র।

وَنَحْنُ أَقْرَبُ إِلَيْهِ مِنْ حَبْلِ الْوَرِيدِ এর দ্বারা : مِنْ حَبْلِ الْوَرِيدِ وَرِيدَاهُ فِي حَلْقِه وَالْحَبْلُ حَبْلُ الْعَاتِق আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আমি (মানুষের) গ্রীবাস্থিত ধমনী অপেক্ষাও নিকটতর।"

তিনি বলেন, الوريد অর্থ গলার (হলকের) রগ, حَبْلِ অর্থ ঘাড়ের রগ।

**ব্যাখ্যা :** الوريد : অর্থ শাহরগ (গ্রীবাস্থিত ধমনী) যা কাটার ফলে মৃত্যু হয়ে যায়। রগ যেহেতু রশি সদৃশ হয় এজন্য তাকে حَبْلِ الْوَرِيد বলা হয়। এ রগ দুটি হয়ে থাকে বিধায় অধিকাংশ কপিতে وَرِيدَاهُ فِي حَلْقِهِ উল্লেখ করা হয়েছে (হাশিয়া দ্রষ্টব্য)

قَدْ عَلِمْنَا مَا تَنْقُصُ الْأَرْضُ مِنْهُمْ এর দ্বারা : وَقَالَ مُجَاهِدٌ مَا تَنْقُصُ الْأَرْضُ مِنْ عِظَامِهِمْ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি তো জানি মৃত্তিকা তাদের কতটুকু ক্ষয় করে।"

মুজাহিদ র. বলেন, مَا تَنْقُصُ الْأَرْضُ দ্বারা তাদের ঐ সমস্ত হাড্ডিকে বোঝানো হয়েছে, যেগুলোকে মৃত্তিকা ক্ষয় করে।

تَبْصِرَةً وَذِكْرَى لِكُلِّ عَبْدٍ مُنِيبٍ এর দ্বারা : تَبْصِرَةً بَصِيرَةً আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আল্লাহর অনুরাগী প্রত্যেক ব্যক্তির জন্য জ্ঞান উপদেশ স্বরূপ।" অর্থাৎ, যারা হকের পথে চলতে চায়, তাদের জন্য আসমান ও জমিনের সৃজনে বহু পাথেয় রয়েছে।

তিনি বলেন, تَبْصِرَةً অর্থ بَصِيرَةً যার অর্থ পথ দেখানো।

وَنَزَّلْنَا مِنَ السَّمَاءِ مَاءً مُبَارَكًا فَأَنْبَتْنَا بِه جَنَّاتٍ وَحَبَّ الْحَصِيدِ এর দ্বারা : حَبَّ الْحَصِيدِ الْحِنْطَةُ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আকাশ থেকে আমি বর্ষণ করি কল্যাণকর বৃষ্টি, তা দ্বারা আমি সৃষ্টি করি উদ্যান ও পরিপক্ক শস্যরাজি।"

তিনি বলেন, حَبَّ الْحَصِيدِ দ্বারা উদ্দেশ্য, গম, যবসহ যে সকল ফসল ক্ষেত থেকে কাটা হয়। অর্থাৎ, حَبَّ এর ইযাফত الْحَصِيدِ এর দিকে, মওসুফের ইযাফাত সিফাতের দিকে হয়েছে। মূল ইবারত حب الزرع الحصيد অর্থাৎ, ক্ষেতের কর্তিত শস্যাদি। যেমন– ইযাফত مسجد الجامع এর মধ্যে রয়েছে।

وَالنَّخْلَ بَاسِقَاتٍ لَهَا طَلْعٌ نَضِيدٌ এর দ্বারা : بَاسِقَاتِ الطِّوَالُ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "এবং (আমি পানি দ্বারা উৎপাদন করি) সমুন্নত খেজুর বৃক্ষ যাতে রয়েছে গুচ্ছ গুচ্ছ খেজুর।"

তিনি বলেন, بَاسِقَاتِ الطِّوَالُ শব্দটি باسقة এর বহুবচন অর্থ : সমুন্নত, লম্বা।

أَفَعَيِينَا بِالْخَلْقِ الْأَوَّلِ بَلْ هُمْ فِي لَبْسٍ مِنْ خَلْقٍ جَدِيدٍ এর দ্বারা : أَفَعَيِينَا أَفَأَعْيَا عَلَيْنَا حِينَ أَنْشَأَكُمْ وَأَنْشَأَ خَلْقَكُمْ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি কি প্রথম বার সৃষ্টি করে ক্লান্ত হয়ে পড়েছি যে, পুনরায় সৃষ্টি বিষয়ে সন্দেহ পোষণ করবে?"

উদ্দেশ্য হল আমি কি প্রথমবার সৃষ্টি করে ক্লান্ত হয়ে পড়েছি যে, দ্বিতীয়বার সৃষ্টি করতে আমি অক্ষম? এখানে ইসতিফহাম অস্বীকৃতির জন্য।

وَقَالَ قَرِينُهُ هَذَا مَا لَدَيَّ عَتِيدٌ এর দ্বারা : وَقَالَ قَرِينُهُ الشَّيْطَانُ الَّذِي قُيِّضَ لَهُ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তার সঙ্গী (আমলনামা লেখক) ফেরেশতা (আল্লাহর দরবারে আমলনামা নিয়ে) বলবে, এই তো আমার নিকট আমলনামা প্রস্তুত।"

গ্রন্থকার র. বলেন, قَرِينُهُ দ্বারা ঐ শয়তান উদ্দেশ্য যা তার জন্য নির্ধারিত হয়েছে। কিন্তু অধিকাংশ মুফাসসিরীনের মতে এখানে قَرِينُهُ দ্বারা আমলনামা লেখক ফেরেশতা উদ্দেশ্য।

فَنَقَّبُوا ضَرَبُوا : এর দ্বারা فَنَقَّبُوا فِي الْبِلَادِ هَلْ مِنْ مَحِيصٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তারা দেশে-বিদেশে ভ্রমণ করে ফিরত, পরে তাদের জন্য কোন আশ্রয়স্থল রইল না।"

তিনি বলেন, فَنَقَّبُوا (তারা ভ্রমণ করল)

আয়াতের উদ্দেশ্য হল যে, আল্লাহ তা'আলা তোমাদের পূর্বে অনেক সম্প্রদায়কে ধ্বংস করে দিয়েছেন। যারা তোমাদের থেকে বেশি শক্তিধর ছিল এবং তারা দেশে বিদেশে ব্যবসায়িক বিভিন্ন কারণে ভ্রমণ করেছে। কিন্তু সর্বশেষে তাদের মৃত্যুর স্বাদ আস্বাদন করতেই হয়েছে। কোন স্থান তাদেরকে মৃত্যু থেকে আশ্রয় দিতে পারে নি।

أَوْ أَلْقَى السَّمْعَ لَا يُحَدِّثُ نَفْسَهُ بِغَيْرِهِ : এর দ্বারা إِنَّ فِي ذَلِكَ لَذِكْرَى لِمَنْ كَانَ لَهُ قَلْبٌ أَوْ أَلْقَى السَّمْعَ وَهُوَ شَهِيدٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "এতে (ধ্বংসের ঘটনায়) উপদেশ রয়েছে তার জন্য যার আছে অন্তঃকরণ অথবা (যদি অন্তর না থাকে তাহলে অন্তত) যে শ্রবণ করে নিবিষ্টচিত্তে।"

তিনি বলেন, أَوْ أَلْقَى السَّمْعَ এর অর্থ হল, অন্তরকে অন্য সকল ধারণা থেকে মুক্ত করে কান লাগিয়ে শুনা।

حِينَ أَنْشَأَكُمْ وَأَنْشَأَ خَلْقَكُمْ : উক্ত বাক্যের সম্পর্ক হল أَفَعَيِينَا أَفَأَعْيَا عَلَيْنَا এর সাথে যা পূর্বে উল্লেখ করা হয়েছে। এর অবশিষ্ট ব্যাখ্যা হল, حِينَ أَنْشَأَكُمْ وَأَنْشَأَ خَلْقَكُمْ 'আমি কি তোমাদেরকে প্রথমবার সৃজন করে ক্লান্ত হয়ে পড়লাম যে, আমি পুনরায় সৃষ্টি করতে অক্ষম?" যখন তিনি তোমাদের সৃষ্টি করেছেন। এখানে গায়েব থেকে তাকাল্লুমের দিকে التفات হয়েছে।

আল্লামা আইনী র. বলেন, উক্ত অংশটুকু লেখকের ভূলের কারণে এখানে বর্ণিত হয়েছে। অন্যথায় এটির মূল স্থান ছিল أَفَعَيِينَا এর সাথে।-উমদা: ১৯/১৮৫

আল্লামা কাসতাল্লানী র.ও প্রায় অনুরূপ বলেছেন-

وتاخيره لعله من بعض النساخ -قسطلاني

ইমাম বুখারী র. ইবারত بدء الخلق নামক অধ্যায়ে ৪৫৩ পৃষ্ঠায় أَفَعَيِينَا এর সাথে উল্লেখ করেছেন। যদ্বারা বুঝা যায় যে, এখানে লিপিকারের ত্রুটির দরুণ পরে উল্লিখিত হয়েছে।

رَقِيبٌ عَتِيدٌ رَصَدٌ : এখানে ইঙ্গিত হল, مَا يَلْفِظُ مِنْ قَوْلٍ إِلَّا لَدَيْهِ رَقِيبٌ عَتِيدٌ আয়াতের দিকে। "মানুষ যে কথাই উচ্চারণ করে তা লিপিবদ্ধ করার জন্য তৎপর প্রহরী তার নিকটেই রয়েছে।" অর্থাৎ, মানুষ যে কথাই বলুক না কেন, একজন তৎপর ফেরেশতা তা সংরক্ষণ করেন।

তিনি বলেন, رَقِيبٌ عَتِيدٌ এর অর্থ তৎপর প্রহরী, ঘাটিতে উপবিষ্ট।

سَائِقٌ وَشَهِيدٌ الْمَلَكَانِ كَاتِبٌ وَشَهِيدٌ : এখানে ইঙ্গিত হল, وَجَاءَتْ كُلُّ نَفْسٍ مَعَهَا سَائِقٌ وَشَهِيدٌ আয়াতের দিকে। "সেদিন (কিয়ামত দিবসে) প্রত্যেক ব্যক্তি উপস্থিত হবে, তার সঙ্গে থাকবে (দুজন ফেরেশতা-একজন) চালক (যে কিয়ামতের ময়দানের দিকে তাকে সাথে করে নিয়ে যাবে) ও (অপরজন)তার কর্মের সাক্ষী।"

মারফু হাদীসে বর্ণিত আছে سَائِقٌ ও شَهِيدٌ দ্বারা ঐ দুজন ফেরেশতা উদ্দেশ্য, যারা জীবদ্দশায় মানুষের ডানে-বামে অবস্থান করে তাদের আমলনামা লিপিবদ্ধ করে।-দুরার-মা'আরিফুল কুরআন

তিনি বলেন سَائِقٌ ও شَهِيدٌ হল দুজন ফেরেশতা। তন্মধ্যে একজন হলেন আমলনামা লিপিবদ্ধকারী, অপরজন সাক্ষী। আবু যরের বর্ণনা যা আমাদের সম্মুখে আছে সেখানে الملكين উল্লেখ রয়েছে তখন يعني ফেল উহ্য থাকবে।

وعن الحسن سائق (اي الي الموقف) وشهيد يشهد عليها بعملها অর্থাৎ, হাসান বসরী র. বলেন, سائق হল ঐ ফেরেশতা যে কিয়ামতের ময়দানের দিকে হাকিয়ে নিয়ে আসবে। আর شهيد হল যে ফেরেশতা তার আমলের সাক্ষী হবে।-উমদা

شَهِيدٌ شَاهِدٌ بِالْغَيْبِ : এখানে أَوْ أَلْقَى السَّمْعَ وَهُوَ شَـــهِيدٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অনুবাদ পূর্বে উল্লেখ করা হয়েছে।

তিনি বলেন, অর্থাৎ, شـــهيد বলা হয়, যিনি অন্তরের অন্তস্থল থেকে কুরআন ও হাদীসকে শ্রবণ করে। এমন নয় যে, কান দিয়ে শুনে কিন্তু অন্তর গাফেল।

مِنْ لُغُوبِ النَّصَبُ : এখানে وَمَا مَسَّنَا مِنْ لُغُـــوبِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমাকে কোন ক্লান্তি স্পর্শ করেনি।" তিনি বলেন لُغُوب অর্থ ক্লান্তি।

وَقَالَ غَيْرُهُ نَضِيدٌ الْكُفُرَّى مَا دَامَ فِي أَكْمَامِهِ وَمَعْنَاهُ مَنْضُودٌ بَعْضُهُ عَلَى بَعْضٍ فَإِذَا خَرَجَ مِنْ أَكْمَامِهِ فَلَيْسَ بِنَضِيدٍ : অর্থ : মুজাহিদ র. ব্যতীত অন্য মুফাসসিরগণ বলেছেন, نَضِيدٌ হল ফুলের কলি যা এখনো প্রস্ফুটিত হয়নি। এখানে শব্দটি ভাজ করার অর্থে ব্যবহৃত হয়েছে। প্রস্ফুটিত ফুলের কলিকে نَضِيدٌ বলা হয় না।

وَإِدْبَارِ النُّجُومِ وَأَدْبَارِ السُّجُودِ كَانَ عَاصِمٌ يَفْتَحُ الَّتِي فِي ق وَيَكْسِرُ الَّتِي فِي الطُّورِ وَيُكْسَرَانِ جَمِيعًا وَيُنْصَبَانِ : ইঙ্গিত হল وَمِنَ اللَّيْلِ فَسَبِّحْهُ وَإِدْبَـــارِ النُّجُـــومِ এর দিকে। এটি আছে সূরা তূরে এবং وَإِدْبَارِ النُّجُومِ 'রাত্রেও তার পবিত্রতা বর্ণনা করুন (যেমন ইশার সময়) এবং তারকারাজি (অস্তমিত হওয়ার) পরেও। এবং وَأَدْبَـــارِ الـــسُّجُودِ এর দিকে। এটি এ সূরায় তথা সূরা কাফের وَمِنَ اللَّيْلِ فَسَبِّحْهُ وَأَدْبَارَ السُّجُودِ আয়াতে আছে। "এবং রাতেও তার পবিত্রতা বর্ণনা কর আর সিজদার তথা নামাযের পরে"।-পারা ২৬, রুকূ ১৭

অর্থ : ক্বারী আসিম র. সুরা 'কাফ' এ বর্ণিত إِدْبَار এর হামযায় যবর দেন। এবং সুরা তূরে উল্লিখিত إِدْبَار এর হামযায় যের দেন। তবে উভয় স্থানে হামযাতে যেরও দেয়া যায়, অথবা যবরও দেয়া যায়।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ يَوْمَ الْخُرُوجِ يَوْمَ يَخْرُجُونَ إِلَى الْبَعْثِ مِنَ الْقُبُورِ : এখানে يَوْمَ يَسْمَعُونَ الصَّيْحَةَ بِالْحَقِّ ذَلِكَ يَوْمُ الْخُـــرُوجِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "যেদিন মানুষ অবশ্যই শুনতে পাবে মহানাদ, সেই দিনই হবে বের হওয়ার দিন।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন, يَوْمَ الْخُرُوجِ অর্থ কবর থেকে বের হওয়ার দিন।

## بَاب قَوْلِهِ وَتَقُولُ هَلْ مِنْ مَزِيدٍ

**২৫৪২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং জাহান্নাম বলবে আরো আছে কি?" এখানে يَوْمَ نَقُولُ لِجَهَنَّمَ هَلِ امْتَلَأْتِ وَتَقُولُ هَلْ مِنْ مَزِيـــدٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "সেদিন আমি জাহান্নামকে জিজ্ঞেস করব, তুমি কি পূর্ণ হয়ে গেছ? জাহান্নাম বলবে আরও আছে কি?"

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ أَبِي الْأَسْوَدِ حَدَّثَنَا حَرَمِيُّ بْنُ عُمَارَةَ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ قَتَادَةَ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ يُلْقَى فِي النَّارِ وَتَقُولُ هَلْ مِنْ مَزِيدٍ حَتَّى يَضَعَ قَدَمَهُ فَتَقُولُ قَطْ قَطْ

৩৭১. আবদুল্লাহ্ ইব্‌নে আবুল আসওয়াদ র........ আনাস . সূত্রে বর্ণিত যে, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, জাহান্নামে নিক্ষেপ করা হলে জাহান্নাম বলবে, আরো আছে কি? পরিশেষে আল্লাহ্ তা'আলা তাঁর পা সেখানে রাখবেন, তখন সে বলবে, আর না, আর না।

**ব্যাখ্যা :** হাদীসটি তাওহীদ অধ্যায়ের ১১১০ পৃষ্ঠায় এবং তাফসীর অধ্যায়ের ৭১৮ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

قَـطْ قَـطْ এখানে তিনটি লুগাত রয়েছে। ط সাকিন অথবা তাতে যের, তানভীনযুক্তও হতে পারে, আবার তানভীনবিহীনও হতে পারে।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ مُوسَى الْقَطَّانُ حَدَّثَنَا أَبُو سُفْيَانَ الْحِمْيَرِيُّ سَعِيدُ بْنُ يَحْيَى بْنِ مَهْدِيٍّ حَدَّثَنَا عَوْفٌ عَنْ مُحَمَّدٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَفَعَهُ وَأَكْثَرُ مَا كَانَ يُوقِفُهُ أَبُو سُفْيَانَ يُقَالُ لِجَهَنَّمَ هَلْ امْتَلَأْتِ وَتَقُولُ هَلْ مِنْ مَزِيدٍ فَيَضَعُ الرَّبُّ تَبَارَكَ وَتَعَالَى قَدَمَهُ عَلَيْهَا فَتَقُولُ قَطْ قَطْ

৩৭২. মুহাম্মদ ইব্‌নে মূসা কাত্তান র........ আবু হোরায়রা রা. থেকে মারফূ হাদীসরূপে বর্ণিত, তবে আবু সুফিয়ান এ হাদীসটিকে অধিকাংশ সময় মওকুফ হাদীস হিসাবে বর্ণনা করেছেন। জাহান্নামকে বলা হবে, তুমি কি পূর্ণ হয়ে গেছ? জাহান্নাম বলবে, আরো আছে কী? তখন আল্লাহ্ রাব্বুল আলামীন আপন কদম তাতে রাখবেন। তখন জাহান্নাম বলবে, আর না, আর না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

ইমাম বুখারী র. এর উস্তাদ মুহাম্মদ ইবনে মুসা কাত্তান বলেন, আমার উস্তাদ আবু সুফিয়ান হিমইয়ারী উক্ত হাদীসকে মারফূ আকারে অর্থাৎ, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কথা বলে বর্ণনা করেছেন। কিন্তু অধিকাংশ রাবী উক্ত হাদীস হযরত আবু হোরায়রা রা. থেকে মওকূফ আকারে বর্ণনা করেন।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ هَمَّامٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ تَحَاجَّتْ الْجَنَّةُ وَالنَّارُ فَقَالَتْ النَّارُ أُوثِرْتُ بِالْمُتَكَبِّرِينَ وَالْمُتَجَبِّرِينَ وَقَالَتْ الْجَنَّةُ مَا لِي لَا يَدْخُلُنِي إِلَّا ضُعَفَاءُ النَّاسِ وَسَقَطُهُمْ قَالَ اللَّهُ تَبَارَكَ وَتَعَالَى لِلْجَنَّةِ أَنْتِ رَحْمَتِي أَرْحَمُ بِكِ مَنْ أَشَاءُ مِنْ عِبَادِي وَقَالَ لِلنَّارِ إِنَّمَا أَنْتِ عَذَابِي أُعَذِّبُ بِكِ مَنْ أَشَاءُ مِنْ عِبَادِي وَلِكُلِّ وَاحِدَةٍ مِنْهُمَا مِلْؤُهَا فَأَمَّا النَّارُ فَلَا تَمْتَلِئُ حَتَّى يَضَعَ رِجْلَهُ فَتَقُولُ قَطْ قَطْ فَهُنَالِكَ تَمْتَلِئُ وَيُزْوَى بَعْضُهَا إِلَى بَعْضٍ وَلَا يَظْلِمُ اللَّهُ عَزَّ وَجَلَّ مِنْ خَلْقِهِ أَحَدًا وَأَمَّا الْجَنَّةُ فَإِنَّ اللَّهَ عَزَّ وَجَلَّ يُنْشِئُ لَهَا خَلْقًا

৩৭৩. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মদ র........ আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত যে, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, জান্নাত ও জাহান্নাম পরস্পর বিতর্কে লিপ্ত হয়। জাহান্নাম বলে দাম্ভিক ও পরাক্রমশালীদের দ্বারা আমাকে অগ্রাধিকার দেয়া হয়েছে। জান্নাত বলে, আমার কি হলো? আমাতে কেবল মাত্র দুর্বল এবং নিরীহ লোকেরাই প্রবেশ করছে। তখন আল্লাহ্ তাবারাকা ওয়া তা'আলা জান্নাতকে বলবেন, তুমি আমার রহমত। তোমার দ্বারা আমার বান্দাদের যাকে ইচ্ছা আমি অনুগ্রহ করব। আর তিনি জাহান্নামকে বললেন, তুমি আমার আযাব। তোমার দ্বারা আমার বান্দাদের যাকে ইচ্ছা আমি শাস্তি দিব। প্রত্যেকের জন্যই রয়েছে পরিপূর্ণতা। তবে জাহান্নাম পূর্ণ হবে না যতক্ষণ না তিনি তাঁর কদম মুবারক তাতে রাখবেন। তখন সে বলবে, ব্যস, ব্যস, ব্যস। তখন জাহান্নাম ভরে যাবে এবং এর এক অংশ অপর অংশের সাথে মুড়িয়ে দেয়া হবে। আল্লাহ্ তাঁর সৃষ্টির কারো প্রতি জুলুম করবেন না। অবশ্য আল্লাহ্ তা'আলা জান্নাতের জন্য অন্য মাখলুক পয়দা করবেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল হয়েছে এভাবে যে উক্ত হাদীসে আল্লাহর কুদরতী কদম মুবারক রাখার দ্বারা জাহান্নাম পূর্ণ হয়ে যাবে, একথা বলা হয়েছে।

تَحَاجَّتْ الْجَنَّةُ وَالنَّارُ : অর্থাৎ, জান্নাত ও জাহান্নাম পরস্পরে আল্লাহর দরবারে বিতর্ক করবে।

أُوثِرْتُ : মাজহুল এর সীগা। অর্থাৎ, আমাকে প্রাধান্য দেয়া হয়েছে- নির্দিষ্ট করা হয়েছে।

وَسَقَطُهُمْ : সীন ও কাফের উপর যবর। অর্থাৎ, যারা লোকদের নিকট নিচু মানের কিন্তু আল্লাহ তা'আলার কাছে অতি সম্মানের অধিকারী।

وَيُزْوَى بَعْضُهَا : মাজহুলের সীগা। অর্থ : এর এক অংশকে অপর অংশের সাথে মিলিয়ে দেওয়া হবে।

## بَاب قَوْلِه وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ قَبْلَ طُلُوعِ الشَّمْسِ وَقَبْلَ الْغُرُوبِ

**২৫৪৩. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী– "আপনার প্রতিপালকের সপ্রশংস পবিত্রতা ও মহিমা ঘোষণা করুন সূর্যোদয় ও সূর্যাস্তের পূর্বে (অর্থাৎ, ফজর, জোহর ও আসরের পূর্বে)।" -সূরা ৫০ : ৩৯

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ إِبْرَاهِيمَ عَنْ جَرِيرٍ عَنْ إِسْمَاعِيلَ عَنْ قَيْسِ بْنِ أَبِي حَازِمٍ عَنْ جَرِيرِ بْنِ عَبْدِ اللَّهِ قَالَ كُنَّا جُلُوسًا لَيْلَةً مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَنَظَرَ إِلَى الْقَمَرِ لَيْلَةَ أَرْبَعَ عَشْرَةَ فَقَالَ إِنَّكُمْ سَتَرَوْنَ رَبَّكُمْ كَمَا تَرَوْنَ هَذَا لَا تُضَامُونَ فِي رُؤْيَتِهِ فَإِنْ اسْتَطَعْتُمْ أَنْ لَا تُغْلَبُوا عَلَى صَلَاةٍ قَبْلَ طُلُوعِ الشَّمْسِ وَقَبْلَ غُرُوبِهَا فَافْعَلُوا ثُمَّ قَرَأَ وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ قَبْلَ طُلُوعِ الشَّمْسِ وَقَبْلَ الْغُرُوبِ

৩৭৪. ইসহাক ইব্‌নে ইবরাহীম র......... জারীর ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একরাতে আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সঙ্গে বসা ছিলাম। তখন তিনি চৌদ্দ তারিখের রজনীর চাঁদের দিকে তাকিয়ে বললেন, তোমরা যেমন এ চাঁদটি দেখতে পাচ্ছ, অনুরূপভাবে তোমরা তোমাদের রবকে দেখতে পাবে এবং তাঁকে দেখার ব্যাপারে (তোমরা একে অন্যের কারণে) বাধাপ্রাপ্ত হবে না (বরং অত্যন্ত প্রশান্তির সাথে পরস্পর ধাক্কাধাক্কি-ঠেলাঠেলি ছাড়া দর্শন লাভ করবে)। যদি তোমাদের পক্ষে সূর্যোদয়ের পূর্বে ও সূর্যাস্তের পূর্বে নামাযে অক্ষম না হওয়া সম্ভব হয় তবে তা করো। তারপর তিনি তিলাওয়াত করলেন, "আপনার রবের প্রশংসা, পবিত্রতা ও মহিমা ঘোষণা করুন সূর্যোদয়ের পূর্বে (অর্থাৎ, ফজরের নামাযে) এবং সূর্যাস্তের পূর্বে (আসর নামাযে)।"-সূরা ৫০ : ৩৯

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে হাদীসের وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ قَبْلَ طُلُوعِ الشَّمْسِ وَقَبْلَ الْغُرُوب এ অংশের মিল রয়েছে। বাকি বিস্তারিত ব্যাখ্যা কিতাবুস সালাতে দ্রষ্টব্য।

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا وَرْقَاءُ عَنْ ابْنِ أَبِي نَجِيحٍ عَنْ مُجَاهِدٍ قَالَ ابْنُ عَبَّاسٍ أَمَرَهُ أَنْ يُسَبِّحَ فِي أَدْبَارِ الصَّلَوَاتِ كُلِّهَا يَعْنِي قَوْلَهُ وَإِدْبَارَ السُّجُودِ

৩৭৫. আদম র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আল্লাহ্ তা'আলা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে প্রত্যেক সালাতের পর তাঁর পবিত্রতা বর্ণনার নির্দেশ দিয়েছেন।

আল্লাহর বাণী : وَإِدْبَارَ السُّجُود "এর দ্বারা তিনি এ অর্থ করেছেন।"

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে হাদীসের মিল রয়েছে أَمَرَهُ أَنْ يُسَبِّحَ فِي أَدْبَارِ الصَّلَوَاتِ كُلِّهَا অংশে।

وَإِدْبَارَ السُّجُود : অর্থাৎ, নামাযের পর। সিজদা বলে নামায বুঝানো হয় অংশ উল্লেখ করে পূর্ণ বস্তু উদ্দেশ্য করার পদ্ধতিতে।-উমদা

## سُورَةُ وَالذَّارِيَاتِ

## সূরা যারিয়াত

উক্ত সূরাটি মক্কী। এতে ৬০টি আয়াত ও তিনটি রুকূ রয়েছে।

হাফিজ ইবনে হাজার আসকালানী র. বলেন,ওয়াও শপথের জন্য। এর পরবর্তি 'ফা' হরফে আতফ। এর দাবী হল ভিন্নতা।-ফাতহুল বারী

قَالَ عَلِيٌّ عليه السلام الذَّارِيَاتُ الرِّيَاحُ : হযরত আলী রা. বলেন, الذَّارِيَاتُ দ্বারা উদ্দেশ্য বাতাস।

الذَّارِيَاتُ : শব্দটি ইসমে ফায়েলে جمع مونث এর সীগা।

ذرومن نصر : অর্থ : উড়ানো, বিক্ষিপ্ত করা। এখানে বাতাসের গুণ উল্লেখ করা হয়েছে।

সহীহ্ বুখারী শরীফের অধিকাংশ কপিতে ইবারত নিম্নরূপ قال علي عليه السلام

বুখারী শরীফের নির্ভরযোগ্য ব্যাখ্যা গ্রন্থগুলো যেমন– উমদাতুল কারী, ফাতহুল বারী, কাসতাল্লানীতেও এরূপ ইবারতই বর্ণিত হয়েছে।

আল্লামা কাসতাল্লানী র. বলেন, হযরত আলী রা. এর জন্য আঃ ব্যবহার করা যদিও অর্থগতভাবে ঠিক আছে। কিন্তু সকল সাহাবীদের মাঝে সমতা রক্ষা করা প্রয়োজন। কেননা এটি সম্মান প্রদর্শনের বিষয়। এজন্য হযরত আবু বকর, উমর ও উসমান রা. 'আলাইহিস সালামে'র বেশী যোগ্য।

আল্লামা জুয়াইনী র. বলেন, সালাম শব্দটি সালাত শব্দের ন্যায়। পৃথকভাবে নবী ছাড়া অন্যদের ক্ষেত্রে এর ব্যবহার হয় না। সাহাবায়ে কেরামের জন্য আঃ এর পরিবর্তে রা. ব্যবহার করা বেশী উত্তম।

আল্লামা ওয়াহীদুজ্জামান র. বলেন, এ কথার উপর কোন প্রমাণ নেই। বরং এটি একটি পরিভাষা মাত্র যে, আলাইহিস সালাম নবীগণের ক্ষেত্রে, আর রা. সাহাবায়ে কেরামের ক্ষেত্রে ব্যবহৃত হয়। ইমাম বুখারী র. এখানে আলী রা. এর ক্ষেত্রে আলাইহিস সালাম ব্যবহার করে সেই পরিভাষাকে খণ্ডন করেছেন।

আল্লামা কাসতাল্লানী র. বলেছেন, হযরত আবু বকর ,উমর ও উসমান রা. উক্ত শব্দের বেশী যোগ্য এবং সাহাবায়ে কেরামের মাঝে সমতা রক্ষা করা প্রয়োজন।

এর উপর প্রশ্ন উত্থাপিত হয় যে, ইমাম বুখারী রা. হযরত আবু বকর, উমর ও হযরত উসমান রা. এর ক্ষেত্রে আ. ব্যবহার করতে কোথায় নিষেধ করেছেন?

আল্লামা কাসতাল্লানীর উপর আরো প্রশ্ন উত্থাপিত হয় যে, যদি সকল সাহাবীদের মাঝে সমতা রক্ষা করা প্রয়োজন হয়, তাহলে তিনি হযরত আবু বকর ,উমর রা.এর শ্রেষ্ঠত্বের প্রবক্তা কেন?

আমি বলব, হযরত আলী রা. এর মধ্যে অন্যান্য সাহাবীর তুলনায় অন্য বৈশিষ্ট্য আছে, যেমন তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর চাচাত ভাই এবং ছোট বেলা থেকেই তাঁর অধীনে লালিত পালিত হয়েছেন,পুরনো মুসলিম এবং তাঁর বিশিষ্ট জামাতা ছিলেন। এছাড়া তিনি আহলে বাইতের অন্যতম সদস্য। আহলে বাইতের জন্য বহু বিষয় খাস করা হয়েছে। এভাবে আহলে বাইতের নামের সাথে আ. ব্যবহার করা হয়। যেমন- হোসাইন আ., হাসান আ.বলা হয়। এতে শরয়ী দৃষ্টিকোণ থেকে কোন অসুবিধা নেই।-তাইসীরুল কারী

وَقَالَ غَيْرُهُ تَذْرُوهُ تُفَرِّقُهُ وَفِي أَنْفُسِكُمْ أَفَلَا تُبْصِرُونَ تَأْكُلُ وَتَشْرَبُ فِي مَدْخَلٍ وَاحِدٍ وَيَخْرُجُ مِنْ مَوْضِعَيْنِ فَرَاغَ فَرَجَعَ فَصَكَّتْ فَجَمَعَتْ أَصَابِعَهَا فَضَرَبَتْ بِهِ جَبْهَتَهَا وَالرَّمِيمُ نَبَاتُ الْأَرْضِ إِذَا يَبِسَ وَدِيسَ لَمُوسِعُونَ أَيْ لَذُو سَعَةٍ وَكَذَلِكَ عَلَى الْمُوسِعِ قَدَرُهُ يَعْنِي الْقَوِيَّ خَلَقْنَا زَوْجَيْنِ الذَّكَرَ وَالْأُنْثَى وَاخْتِلَافُ الْأَلْوَانِ حُلْوٌ وَحَامِضٌ فَهُمَا زَوْجَانِ فَفِرُّوا إِلَى اللَّهِ مَعْنَاهُ مِنْ اللَّهِ إِلَيْهِ وَمَا خَلَقْتُ الْجِنَّ وَالْإِنْسَ إِلَّا لِيَعْبُدُونِ مَا خَلَقْتُ أَهْلَ السَّعَادَةِ مِنْ أَهْلِ الْفَرِيقَيْنِ إِلَّا لِيُوَحِّدُونِ وَقَالَ بَعْضُهُمْ خَلَقَهُمْ لِيَفْعَلُوا فَفَعَلَ بَعْضٌ وَتَرَكَ بَعْضٌ وَلَيْسَ فِيهِ حُجَّةٌ لِأَهْلِ الْقَدَرِ وَالذَّنُوبُ الدَّلْوُ الْعَظِيمُ وَقَالَ مُجَاهِدٌ صَرَّةٍ صَيْحَةٍ ذَنُوبًا سَبِيلًا الْعَقِيمُ الَّتِي لَا تَلِدُ وَلَا تُلْقِحُ شَيْئًا وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَالْحُبُكُ اسْتِوَاؤُهَا وَحُسْنُهَا فِي غَمْرَةٍ فِي ضَلَالَتِهِمْ يَتَمَادَوْنَ وَقَالَ غَيْرُهُ تَوَاصَوْا تَوَاطَئُوا وَقَالَ مُسَوَّمَةً مُعَلَّمَةً مِنْ السِّيمَا قُتِلَ الْإِنْسَانُ لُعِنَ

আলী রা.ব্যতীত অন্যদের সূত্রে বর্ণিত, تُفَرِّقُهُ - মানে তাকে বিচ্ছিন্ন করে দেয়। وَفِي أَنْفُسِكُمْ أَفَلَا تُبْصِرُونَ অর্থ তোমাদের মধ্যেও নিদর্শন রয়েছে, ("তোমরা কি অনুধাবন করবে না?") অর্থাৎ, তোমরা খানাপিনা কর এক পথে এবং তা বের হয় দু'পথ দিয়ে। فَرَجَعَ সে ফিরে এল। فَجَمَعَتْ أَصَابِعَهَا فَضَرَبَتْ بِهِ جَبْهَتَهَا অর্থ সে মুষ্টিবদ্ধ করে নিজ কপালে মারল। نَبَاتُ الْأَرْضِ إِذَا يَبِسَ وَدِيسَ - জমিনের উদ্ভিদ যখন শুকায় এবং তা মাড়াই করা হয়। لَمُوسِعُونَ - অবশ্য সম্প্রসারণকারী। এমনিভাবে الْمُوسِعِ قَدَرُهُ অর্থাৎ, সামর্থবান। خَلَقْنَا زَوْجَيْنِ নারী-পুরুষ, বর্ণের বিভিন্নতা এবং টক-মিষ্টি উভয়কেই زَوْجَانِ বলা হয়। فَفِرُّوا إِلَى اللَّهِ - আল্লাহর নাফরমানী বর্জন করে তোমরা আল্লাহর আনুগত্যের প্রতি ধাবিত হও। وَمَا خَلَقْتُ الْجِنَّ وَالْإِنْسَ إِلَّا لِيَعْبُدُونِ - মানুষ ও জিন উভয় সম্প্রদায়ের মধ্যে যারা সৌভাগ্যবান, তাদেরই

আমার তাওহীদের উপর বিশ্বাস স্থাপনের জন্য সৃষ্টি করেছি : কিন্তু কেউ তা করেছে আর কেউ তা বর্জন করেছে। এ আয়াতে মুতাযিলীদের পক্ষে কোন প্রমাণ নেই। الذَّنُوبُ - বড় বালতি। মুজাহিদ বলেন, صَرَّةٍ অর্থ চীৎকার। ذَنُوبًا অর্থ রাস্তা। الْعَقِيمُ - যে নারী সন্তান জন্ম দেয় না। ইব্নে আব্বাস রা. বলেন, الْحُبُكُ- আকাশের সুবিন্যস্ততা ও তার সৌন্দর্য। فِي غَمْرَةٍ - নিজেদের ভ্রান্তির মাঝে ক্রমশ এগিয়ে চলেছে। অন্য সূত্রে বর্ণিত যে, تَوَاصَوْا - একে অপরের সাথে একাত্মতা প্রকাশ করেছে? আরও বলেছেন; مُسَوَّمَةً চিহ্নিত قُتِلَ الْإِنْسَانُ শব্দটির অর্থ অভিশপ্ত হয়েছে।

وَقَالَ غَيْرُهُ تَذْرُوهُ تُفَرِّقُهُ হযরত আলী রা. ব্যতীত অন্য কেউ বলেছেন, تَذْرُوهُ অর্থ, তাকে বিক্ষিপ্ত করে দেয়। এ শব্দটি সূরা কাহফে রয়েছে। ইমাম বুখারী র. উক্ত শব্দটি الذَّارِيَاتُ এর সাথে মিল থাকার দরুণ এখানে উল্লেখ করেছেন।

وَفِي أَنْفُسِكُمْ أَفَلَا تُبْصِرُونَ : এখানে وَفِي أَنْفُسِكُمْ أَفَلَا تُبْصِرُونَ تَأْكُلُ وَتَشْرَبُ فِي مَدْخَلٍ وَاحِدٍ وَيَخْرُجُ مِنْ مَوْضِعَيْنِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। 'এবং তোমাদের নিজেদের মধ্যেও (কিয়ামত সংঘটিত হওয়ার নিদর্শন রয়েছে) তোমরা কি অনুধাবন করবে না।"

গ্রন্থকার র. বলেন, তোমাদের নিজেদের মধ্যে (আল্লাহর কুদরতের) বহু নির্দশন রয়েছে, তোমরা কি দেখ না (যে, এক প্রবেশদ্বার দিয়ে পানাহার কর। কিন্তু তা বের হওয়ার সময় দুই রাস্তা দিয়ে বের হয়।

فَرَاغَ فَرَجَعَ : এখানে فَرَاغَ إِلَى أَهْلِهِ فَجَاءَ بِعِجْلٍ سَمِينٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "অত:পর ইবরাহীম তাঁর স্ত্রীর নিকট ফিরে গেল এবং একটি মাংসল গো-বৎস ভুনা নিয়ে আসল"। তিনি বলেন, فَرَاغَ অর্থ, প্রত্যাবর্তন করল। মূলত راغ يروغ روغا من نصر روغا এর অর্থ হল, চুপিসারে কোন দিকে ঝুঁকে পড়া।

فَصَكَّتْ فَجَمَعَتْ أَصَابِعَهَا فَضَرَبَتْ بِهِ جَبْهَتَهَا : এখানে فاقبلت امراته في صرة فصكت وجهها আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"তখন তার স্ত্রী চিৎকার করতে করতে সামনে আসল এবং গাল চাপড়াতে লাগল।" (যখন ফেরেশতারা তাকে ইসহাক আ. এর সুসংবাদ প্রদান করলেন) তিনি বলেন, فَصَكَّتْ এর অর্থ হল, সে মুষ্টিবদ্ধ করে নিজ কপালে মারল। صرة শব্দের অর্থ চিৎকার, আর্তনাদ। صَكَّتْ من نصر صكا - থাপ্পড় মারা, জোরে প্রহার করা।

وَالرَّمِيمُ نَبَاتُ الْأَرْضِ إِذَا يَبِسَ وَدِيسَ : এখানে مَا تَذَرُ مِنْ شَيْءٍ أَتَتْ عَلَيْهِ إِلَّا جَعَلَتْهُ كَالرَّمِيمِ এই আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"এটা যা কিছুর উপর দিয়ে প্রবাহিত হয়ে গেল, (অর্থাৎ, যে সকল ধ্বংসের হুকুমপ্রাপ্ত বস্তুর উপর দিয়ে প্রবাহিত হয়ে গেল) তাকে চুর্ণ-বিচুর্ণ করে দিল।" তিনি বলেন, الرَّمِيمُ শব্দের অর্থ হল, জমিনের ঘাস যখন শুকিয়ে যায় এবং মাড়িয়ে ফেলা হয়।

لَمُوسِعُونَ أَيْ لَذُو سَعَةٍ وَكَذَلِكَ عَلَى الْمُوسِعِ قَدَرُهُ يَعْنِي الْقَوِيَّ : এখানে وَالسَّمَاءَ بَنَيْنَاهَا بِأَيْدٍ وَإِنَّا لَمُوسِعُونَ এই আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি আকাশ নির্মাণ করেছি আমার ক্ষমতা বলে এবং আমি অবশ্যই মহা সম্প্রসারণকারী।" তিনি বলেন لَمُوسِعُونَ অর্থ সামর্থ্যবান। এরূপ সুরা বাকারার আয়াতে আছে - ومتعوهن علي الموسع قدره "তোমরা তালাকপ্রাপ্ত মহিলাদের উপকার করো, বিত্তবান তার সাধ্যমত।"

خَلَقْنَا زَوْجَيْنِ الذَّكَرَ وَالْأُنْثَى : এখানে وَمِنْ كُلِّ شَيْءٍ خَلَقْنَا زَوْجَيْنِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি প্রত্যেক বস্তু সৃষ্টি করেছি জোড়ায় জোড়ায়।"

তিনি বলেন, زَوْجَيْنِ দুই প্রকার দ্বারা নর-মাদী উদ্দেশ্য। মোটকথা, আমি সকল প্রাণীকে জোড়ায় জোড়ায় সৃষ্টি করেছি।

وَاخْتِلَافُ الْأَلْوَانِ حُلْوٌ وَحَامِضٌ فَهُمَا زَوْجَانِ : এখানে وَمِنْ آيَاتِهِ خَلْقُ السَّمَاوَاتِ وَالْأَرْضِ وَاخْتِلَافُ أَلْسِنَتِكُمْ وَأَلْوَانِكُمْ إِنَّ فِي ذَلِكَ لَآيَاتٍ لِلْعَالَمِينَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"এবং তাঁর নিদর্শনাবলীর মধ্যে রয়েছে আকাশমণ্ডলী ও পৃথিবী সৃষ্টি এবং তোমাদের ভাষা ও বর্ণের বৈচিত্র। এতে জ্ঞানীদের জন্য অবশ্যই নির্দশন রয়েছে।"

সারকথা হল– প্রাণীর জোড়া জোড়া হওয়া দ্বারা উদ্দেশ্য হল– নর-নারী। বর্ণের বৈচিত্র থাকার কারণ, হল যাতে চিনতে কোন সমস্যা না হয়। ফলের মধ্যে জোড়া দ্বারা উদ্দেশ্য হল কিছু মিষ্টি জাতীয় হওয়া, কিছু টক জাতীয় হওয়া। এরূপ আকাশ - জমিন, আলো - অন্ধকার, ঈমান - কুফর, সত্য ও মিথ্যা, প্রত্যেকটি একটি আরেকটির জোড়া এবং বিপরীত।

فَفِرُّوا إِلَى اللهِ مَعْنَاهُ مِنَ اللهِ إِلَيْهِ : এখানে فَفِرُّوا إِلَى اللهِ إِنِّي لَكُمْ مِنْهُ نَذِيرٌ مُبِينٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তোমরা আল্লাহর দিকে ধাবিত হও, আমি তোমাদের প্রতি আল্লাহ্প্রেরিত স্পষ্ট সতর্ককারী।" তিনি বলেন, فَفِرُّوا إِلَى اللهِ এর অর্থ হল আল্লাহর অবাধ্যতা থেকে বেঁচে আনুগত্যের প্রতি ধাবিত হও।

وَمَا خَلَقْتُ الْجِنَّ وَالْإِنْسَ إِلَّا لِيَعْبُدُون مَا خَلَقْتُ أَهْلَ السَّعَادَةِ مِنْ أَهْلِ الْفَرِيقَيْنِ إِلَّا لِيُوَحِّدُون وَقَالَ بَعْضُهُمْ خَلَقَهُمْ لِيَفْعَلُوا فَفَعَلَ بَعْضٌ وَتَرَكَ بَعْضٌ وَلَيْسَ فِيهِ حُجَّةٌ لِأَهْلِ الْقَدَرِ :

এখানে وَمَا خَلَقْتُ الْجِنَّ وَالْإِنْسَ إِلَّا لِيَعْبُدُون আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আমি সৃষ্টি করেছি জিন এবং মানুষকে এজন্য যে, তারা আমারই ইবাদত করবে।" তিনি বলেন, মানুষ ও জিন উভয় সম্প্রদায়ের মধ্যে যারা সৌভাগ্যবান, তাদেরকে আমার তাওহীদের উপর বিশ্বাস স্থাপনের জন্য সৃষ্টি করেছি। কোন কোন মুফাসসির বলেছেন, "এর অর্থ হচ্ছে, তাদের সকলকেই আল্লাহর বন্দেগীর জন্য সৃষ্টি করেছেন। কিন্তু কেউ তা করেছে আর কেউ তা বর্জন করেছে।" উক্ত আয়াতে মুতাযিলার পক্ষে কোন প্রমাণ নেই।

**দুটি প্রশ্নের উত্তর**

এখানে বাহ্যত দুটি প্রশ্ন সৃষ্টি হয়। প্রথম প্রশ্ন হল যে, সৃষ্টিজীবকে যদি আল্লাহ্ তাআলা নির্দিষ্ট কোন কাজের জন্য সৃষ্টি করেন, এবং তাঁর ইচ্ছাও এই যে, সৃষ্টিজীব তার কাজকে পূর্ণাঙ্গভাবে পালন করুক, তাহলে এটা অসম্ভব যে, সৃষ্টির কেউ সেই কাজ করবে না। কেননা আল্লাহর ইচ্ছার বাইরে কোন কাজ সংঘটিত হওয়া অসম্ভব।

দ্বিতীয় প্রশ্ন হল যে, উক্ত আয়াতে মানুষ ও জিন সৃজনের উদ্দেশ্য শুধু ইবাদতের মাঝে সীমাবদ্ধ করা হয়েছে। অথচ তাদের সৃষ্টির পিছনে আরো বহু উদ্দেশ্য রয়েছে।

প্রথম প্রশ্নের উত্তর ইমাম বুখারী র. নিজেই দিয়েছেন যে, এটা জিন ও মানুষের মধ্যে যারা সৌভাগ্যবান তাদের জন্যই নির্দিষ্ট। যার পরিস্কার উদ্দেশ্য হল আমি জিন ও মানুষের মধ্যে যারা ঈমানদার তাদেরকেই আমি আমার বন্দেগীর জন্য সৃষ্টি করেছি।

হযরত ইবনে আব্বাস রা. এর এক কিরাআত অনুযায়ী উক্ত আয়াতে من المومنين উল্লেখ রয়েছে। তখন মূল আয়াত এরূপ হবে

وَمَا خَلَقْتُ الْجِنَّ وَالْإِنْسَ من المومنين إِلَّا لِيَعْبُدُون

উক্ত কিরাআত দ্বারা একথার সমর্থন পাওয়া যায় যে, আয়াতটি ঈমানদারদের জন্য। অর্থাৎ, শব্দ ব্যাপক কিন্তু অর্থ নির্দিষ্ট।

এর চেয়ে আরো বেশী স্পষ্ট কারণ, যা তাফসীরে মাযহারীতে উল্লেখ রয়েছে যে, "আমি জিন ও মানুষকে সৃষ্টি করেছি এভাবে যে, তাদের মাঝে বন্দেগীর যোগ্যতা থাকে। আর প্রত্যেক জ্বিন ও মানুষের জন্মগতভাবে সেই যোগ্যতা রয়েছে। কেউ তার যোগ্যতাকে কাজে লাগিয়ে সফলকাম হয়। আবার কেউ সেই জন্মগত যোগ্যতাকে গোনাহের কাজ করে নষ্ট করে দেয়।

এ বিষয়টিই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর এই হাদীসে ব্যক্ত করা হয়েছে-

كل مولود يولد علي الفطرة فابواه يهودانه اويمجسانه

অর্থাৎ, প্রত্যেক শিশুই দীন ইসলামের উপর জন্ম গ্রহণ করে। কিন্তু তার মাতা-পিতা তাকে ইহুদী বানায়, অথবা অগ্নিপূজক বানায়।

যেরূপ উক্ত হাদীসে বলা হয়েছে যে, প্রত্যেক মানুষের মধ্যে জন্মগতভাবে ঈমান ও ইসলাম গ্রহণের যোগ্যতা থাকে কিন্তু তার মাতা-পিতা তার সেই যোগ্যতাকে নষ্ট করে তাকে কুফরীর দিকে ঠেলে দেয়। তেমনিভাবে এই আয়াতে ليعبدون এর অর্থ এও হতে পারে যে, আল্লাহ্ তা'আলা মানুষ ও জিন জাতির প্রত্যেকের মাঝে আল্লাহ তা'আলার বন্দেগীর যোগ্যতা প্রদান করেছেন।-মাআরিফুল কুরআন

দ্বিতীয় প্রশ্নের উত্তর হল যে, সৃষ্টিজীবকে বন্দেগীর জন্য সৃষ্টি করা দ্বারা অন্য কোন উপকারিতাকে নিষেধ করে না এজন্য হাকীমুল উম্মত আশরাফ আলী থানভী র. উক্ত আয়াতের তরজমার ক্ষেত্রে در اصل (মূলত) শব্দটি বৃদ্ধি করে দিয়ে এই উত্তরের প্রতিই ইঙ্গিত করেছেন যে, অনুগামী হয়ে অন্য কোন উপকার হওয়া এর পরিপন্থী নয়। উক্ত আয়াতের বিস্তারিত ব্যাখ্যার মাধ্যমে বুঝা গেল যে, এ আয়াতে মুতাযিলীদের পক্ষে কোন প্রমাণ নেই।

وَلَيْسَ فِيهِ حُجَّةٌ لِأَهْلِ الْقَدَرِ : এখানে أَهْلِ الْقَدَرِ দ্বারা মু'তাযিলা ফেরকা উদ্দেশ্য। তারা উক্ত আয়াতের দ্বারা প্রমাণ পেশ করে যে, আল্লাহর ইচ্ছা শুধু ভাল কাজের সাথে সম্পর্ক রাখে। মন্দ কাজ আল্লাহর ইচ্ছায় হতে পারে না।

আহলুস সুন্নাহ ওয়াল জামাআতের পক্ষ হতে এর উত্তর হল যে, কোন একটি বিষয় معلل (কৃত) হলে সে কারণ,টি উদ্দিষ্ট হওয়া আবশ্যক নয়, বা অন্যটি অনুদ্দিষ্ট হওয়া আবশ্যক হয় না। তারা বলে, আল্লাহর কর্ম কোন কারণের কৃত হওয়া আবশ্যক। আমরা বলি, এটা আবশ্যক নয় বরং জায়েয। তারা বলে, বান্দার কর্ম তাদের সৃষ্ট। কারণ, ইবাদতের নিসবত বা সম্বন্ধ তাদের দিকে করা হয়েছে।

এর উত্তর হল ,এতে তাদের কোন প্রমান নেই। কারণ, ইবাদতের নিসবত বা সম্বন্ধ তাদের দিকে করা হয়েছে অর্জনের কারণে এবং বান্দা এর ক্ষেত্র হওয়ার কারণে।-উমদাতুল কারী

وَالذَّنُوبُ الدَّلْوُ الْعَظِيمُ وَقَالَ مُجَاهِدٌ ذَنُوبًا سَبِيلًا : এখানে فَإِنَّ لِلَّذِينَ ظَلَمُوا ذَنُوبًا مِثْلَ ذَنُوبِ أَصْحَابِهِمْ فَلَا يَسْتَعْجِلُونِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

"জালিমদের প্রাপ্য তাই যা অতীতে তাদের সম মতাবলম্বীরা ভোগ করেছে। সুতরাং তারা যেন এর জন্য আমার নিকট ত্বরা না করে।"

অর্থাৎ, প্রত্যেক জালিমের জন্য আল্লাহর জ্ঞানে নির্দিষ্ট সময় রয়েছে। পালাক্রমে তাদের প্রত্যেককেই শাস্তি ভোগ করতে হবে। কখনো ইহ ও পরজগতে, আবার কখনো শুধু পরজগতে, অতএব তারা যেন শাস্তির ব্যাপারে আমার কাছে ত্বরা না করে।

তিনি বলেন, اَلذَّنُوبُ অর্থ বড় বালতি।

মুজাহিদ র.বলেন, ذَنُوبًا অর্থ রাস্তা, পথ।

ذَنُوبًا (এর যালে যবর) মূলত বড় বালতিকে বলা হয়। জনবসতির সাধারণ কূপ থেকে পানি ভরার জন্য সহজার্থে পানি সংগ্রহণকারীদের পালা নির্ধারণ করা হয়। প্রত্যেক ব্যক্তি তার পালার সময় পানি ভরতে পারে। এজন্য এখানে ذَنُوبًا শব্দের অর্থ হল পালা, অংশ। উদ্দেশ্য হল পূর্ববর্তী উম্মতদেরকে আমলের জন্য তাদের পালা বণ্টন করে দেওয়া হয়েছিল। যারা নিজেদের পালায় আমল করেনি, তারা ধ্বংস হয়ে গেছে এবং শাস্তিতে পাকড়াও হয়েছে। এরূপ বর্তমানে মক্কার মুশরিকদেরকেও পালা নির্ধারিত আছে। তারা যদি উক্ত সময়ে কুফরী থেকে বিরত না হয়, তাহলে আল্লাহ প্রদত্ত শাস্তি তাদের কখনো দুনিয়াতে, অন্যথায় পরকালে অবশ্যই ভোগ করতে হবে। এজন্য তাদেরকে বলে দেওয়া হল তারা যেন শাস্তির ব্যাপারে ত্বরা না করে। অর্থাৎ, ঐ সকল কাফেররা বলে যে, যদি আমরা অস্বীকার করার দরুন অপরাধী হয়ে থাকি, তাহলে আমাদের উপর কেন শাস্তি আসে না।

এর উত্তর হল, শাস্তির সময় নির্ধারিত রয়েছে। তা পালাক্রমে আসবে। তোমাদের শাস্তির পালাও আসছে। বিধায় তোমরা এ ব্যাপারে ত্বরা করো না।

وَقَالَ مُجَاهِدٌ صَرَّةٍ صَيْحَةٍ ذَنُوبًا سَبِيلًا : মুজাহিদ র. বলেন, صَرَّةٍ অর্থ চিৎকার, প্রচণ্ড আওয়াজ।

এখানে فَأَقْبَلَتِ امْرَأَتُهُ فِي صَرَّةٍ فَصَكَّتْ وَجْهَهَا وَقَالَتْ عَجُوزٌ عَقِيمٌ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তখন তার স্ত্রী চিৎকার করতে করতে সম্মুখে আসল এবং গাল চাপড়ে বলল, এই বৃদ্ধা-বন্ধ্যার সন্তান হবে!

ذَنُوبًا : পথ, রাস্তা। অনুবাদ ও ব্যাখ্যা এসেছে।

الْعَقِيمُ الَّتِي لَا تَلِدُ وَلَا تُلْقِحُ شَيْئًا ঐ মহিলাকে বলে যার সন্তান হয় না অর্থাৎ, বন্ধ্যা।

উল্লিখিত আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَالْحُبُكُ اسْتِوَاؤُهَا وَحُسْنُهَا : এখানে والسماء ذات الحبك আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "শপথ বহু কক্ষপথবিশিষ্ট আকাশের।"

হযরত ইবনে আব্বাস রা. বলেন, اَلْحُبُكُ দ্বারা উদ্দেশ্য হল, আকাশের সুবিন্যস্ততা ও তার সৌন্দর্য।

اَلْحُبُكُ শব্দটি حبيكة এর বহুবচনও হতে পারে। যেমন– طرق শব্দটি طريقة এর বহুবচন। আবার حباك এর বহুবচনও হতে পারে যেমন– مثل এর বহুবচন مثال। حباك ও حبيكة এর অর্থ হল তারকারাজির কক্ষপথ।–লুগাতুল কুরআন

قُتِلَ الْخَرَّاصُونَ الَّذِينَ هُمْ فِي غَمْرَةٍ سَاهُونَ এই فِي غَمْرَةٍ فِي ضَلَالَتِهِمْ يَتَمَادَوْنَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

"অভিশপ্ত হোক মিথ্যাচারীরা,যারা কিয়ামতকে অস্বীকার করে, (অথচ এ ব্যাপারে তাদের কোন প্রমাণ নেই,) যারা অজ্ঞ ও উদাসীন।"

তিনি বলেন فِي غَمْرَةٍ অর্থ নিজেদের ভ্রান্তির মাঝে ক্রমশ এগিয়ে চলছে। (এটি হযরত ইবনে আব্বাস রা. এর উক্তি।)

وَقَالَ غَيْرُهُ تَوَاصَوْا تَوَاطَئُوا : হযরত ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা বলেছেন।

এখানে أَتَوَاصَوْا بِهِ بَلْ هُمْ قَوْمٌ طَاغُونَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

"তারা কি একে অপরকে এই মন্ত্রনাই দিয়ে এসেছে। মূলত তারা এক সীমালংঘনকারী সম্প্রদায়। হযরত ইবনে আব্বাস রা. এর মতে تَوَاصَوْا অর্থ একে অপরের সাথে একাত্মতা প্রকাশ করছে।

وَقَالَ اي غير ابن عباس مُسَوَّمَةً مُعَلَّمَةً مِنَ السِّيمَا : এখানে لِنُرْسِلَ عَلَيْهِمْ حِجَارَةً مِنْ طِينٍ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তাদের উপর নিক্ষেপ করার জন্য মাটির শক্ত ঢিলা, যা সীমালংঘনকারীদের জন্য চিহ্নিত তোমাদের প্রতিপালকের পক্ষ হতে।"-২১:৭

হযরত ইবনে আব্বাস রা. ছাড়া অন্যরা বলেন, مُسَوَّمَةً অর্থ, চিহ্নিত। مُسَوَّمَةً শব্দটি السِّيمَا (সীনে যের) থেকে উদ্ভুত। অর্থ চিহ্ন, প্রতীক, আলামত, নিদর্শন।

## سُورَةُ وَالطُّورِ
## সূরা তূর

আয়াত ৮৯, রুকূ ২, মক্কী

وَقَالَ قَتَادَةُ مَسْطُورٍ مَكْتُوبٍ وَقَالَ مُجَاهِدٌ الطُّورُ الْجَبَلُ بِالسُّرْيَانِيَّةِ رَقٍّ مَنْشُورٍ صَحِيفَةٍ وَالسَّقْفِ الْمَرْفُوعِ سَمَاءٌ الْمَسْجُورِ الْمُوقَدِ وَقَالَ الْحَسَنُ تُسْجَرُ حَتَّى يَذْهَبَ مَاؤُهَا فَلَا يَبْقَى فِيهَا قَطْرَةٌ وَقَالَ مُجَاهِدٌ أَلَتْنَاهُمْ نَقَصْنَا وَقَالَ غَيْرُهُ تَمُورُ تَدُورُ أَحْلَامُهُمْ الْعُقُولُ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْبَرُّ اللَّطِيفُ كِسْفًا قِطْعًا الْمَنُونُ الْمَوْتُ وَقَالَ غَيْرُهُ يَتَنَازَعُونَ يَتَعَاطَوْنَ

কাতাদা র. বলেন, مَسْطُورٍ - লিখিত। মুজাহিদ র. বলেন, সুরিয়ানী ভাষায় পাহাড়কে الطُّورُ বলা হয়। رَقٍّ مَنْشُورٍ (উন্মুক্ত) সহীফা। وَالسَّقْفِ الْمَرْفُوعِ (সমুন্নত) আকাশ। الْمَسْجُورِ জ্বলন্ত। হাসান র. বলেন, (সমুদ্র) জ্বলে উঠবে। ফলে সমস্ত পানি নিঃশেষ হয়ে যাবে এবং এক ফোঁটা পানি থাকবে না। মুজাহিদ র. বলেন, أَلَتْنَاهُمْ - আমি হ্রাস করেছি।

অন্যান্য মুফাসসির বলেছেন, تَمُورُ - আন্দোলিত হবে। أَحْلَامُهُمْ - বুদ্ধি। ইব্‌নে আব্বাস রা. বলেন, الْبَرُّ দয়ালু। كِسْفًا - খণ্ড, الْمَنُونُ - মৃত্যু। অন্যান্য মুফাসসির বলেছে,يَتَنَازَعُونَ - তারা আদান-প্রদান করবে।

وَقَالَ قَتَادَةُ مَسْطُور مَكْتُوب : এখানে والطور و كتاب مسطور فِي رق منشور আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে "শপথ তুর পাহাড়ের।" শপথ কিতাবের যা লিখিত রয়েছে উন্মুক্ত পত্রে।

এখানে কিতাব দ্বারা আমলনামা উদ্দেশ্য। যার সম্পর্কে অন্য আয়াতে বলা হয়েছে। كتابا يلقاه منشورا

(আমি তার জন্য বের করে আনব) "উন্মুক্ত আমলনামা।" যে বস্তুতে তা লিখত আকবে তাকে উপমাস্বরূপ কাগজ বলা হয়েছে। কাতাদা র. বলেন مَسْطُور অর্থ, লিখিত।

وَقَالَ مُجَاهِدٌ الطُّورُ الْجَبَلُ بِالسُّرْيَانِيَّةِ : মুজাহিদ র. বলেন সুরিয়ানী ভাষায় পাহাড়কে 'তুর' বলা হয়। আরবী ভাষায় ও 'তুর' শব্দটি পাহাড়ের অর্থে ব্যবহৃত হয়। কিন্তু আরবী ভাষায় সকল পাহাড়কেই তুর বলে না বরং ঐ পাহাড়কে বলে যেটি বৃক্ষ-লতা বিশিষ্ট হয়।

কুরআন শরীফে তুর দ্বারা একটি নির্দিষ্ট পর্বতকে বুঝানো হয়েছে। এজন্যই والطور এর শুরুতে যে ال রয়েছে সেটি عهد এর জন্য। এখানে তুর পাহাড় বলে ঐ 'তুর' পাহাড় উদ্দেশ্য যেটি মাদায়েনে অবস্থিত সীনীন এবং সেখানেই হযরত মুসা আ. আল্লাহর সঙ্গে কথা বলেছিলেন এবং তাওরাতের কপি প্রাপ্ত হন।

কোন কোন বর্ণনায় এসেছে যে, দুনিয়াতে চারটি জান্নাতের পর্বতমালা রয়েছে। তন্মধ্যে একটি হল তুর পর্বত - মাআরিফুল কুরআন কুবতুবী সূত্রে

رَقٍّ مَنْشُور : উপরে উল্লিখিত আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। তিনি বলেন رَقٌّ অর্থ : উন্মুক্ত সহীফা।

وَالسَّقْف الْمَرْفُوع سَمَاءٌ (সমুন্নত ছাদ) দ্বারা এখানে আকাশ উদ্দেশ্য। যে,ন- আল্লাহ তাআলা বলেন, وجعلنا السماء سقفا محفوظا "আমি আকাশ সংরিক্ষত ছাদ করেছি।

الْمَسْجُور الْمُوقَد وَقَالَ الْحَسَنُ تُسْجَرُ حَتَّى يَذْهَبَ مَاؤُهَا فَلَا يَبْقَى فِيهَا قَطْرَةٌ : এখানে والبحر المسجور আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "শপথ উদ্বেলিত সমুদ্রের।" الْمَسْجُور জলন্ত। হাসান বসরী র, বলেন, الْمَسْجُور মানে تُسْجَرُ (লোনাসমুদ্র) জ্বলে উঠব। ফলে সমস্ত পানি নিঃশেষ হয়ে যাবে এবং এক ফোটা পানিও থাকবে না। الْمَسْجُور শব্দটি سحر থেকে নিষ্পন্ন। এটি বিভিন্ন অর্থে ব্যব্হৃত হয়। হযরত কাতাদা প্রমূখ এর অর্থ করেছেন পরিপূর্ণ।অর্থাৎ, পানিতে পরিপূর্ণ। অনুবাদে তা স্পষ্ট।

وَقَالَ مُجَاهِدٌ أَلَتْنَاهُمْ نَقَصْنَا : মুজাহিদ র. বলেন, أَلَتْنَا আমি হ্রাস করেছি।

এখানে وَالَّذِينَ آمَنُوا وَاتَّبَعَتْهُمْ ذُرِّيَّتُهُمْ بِإِيمَانٍ أَلْحَقْنَا بِهِمْ ذُرِّيَّتَهُمْ وَمَا أَلَتْنَاهُمْ مِنْ عَمَلِهِمْ مِنْ شَيْءٍ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

"এবং যারা ঈমান আনে আর তাদের সন্তান-সন্তুতি ঈমানে তাদের অনুগামী হয়, (অর্থাৎ, তারা ও ইমান আনে কিন্তু আমলে তাদের পিতা-প্রপিতাদের স্তরে পৌঁছতে পারে না। তাদের পিতাদের সন্তুষ্টির জন্য) তাদের সাথে মিলিত করব তাদের সন্তান সন্তুতিকে এবং তাদের (জান্নাতবাসী-অনুসৃত ব্যক্তিদের) কর্মফল আমি বিন্দুমাত্র হ্রাস করব না।"-২৭:৩

وَقَالَ غَيْرُهُ تَمُورُ تَدُورُ : মুজাহিদ র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, تَمُورُ মানে আন্দোলিত হবে, ঘুরতে থাকবে।

এখানে। يوم تمور السماء مورا আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "যেদিন আকাশ আন্দেলিত হবে প্রবলভাবে।"-২৭:৩

أَحْلَامُهُمُ الْعُقُولُ : এখানে أَمْ تَأْمُرُهُمْ أَحْلَامُهُمْ بِهَذَا أَمْ هُمْ قَوْمٌ طَاغُونَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তবে কি তাদের বুদ্ধি তাদেরকে এই বিষয়ে প্ররোচিত করে না তারা এক সীমালংঘনকারী সম্প্রদায়।"

أَحْلَامُ বুদ্ধি।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْبَرُّ اللَّطِيفُ : এখানে إِنَّهُ هُوَ الْبَرُّ الرَّحِيمُ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তিনি কৃপাময়, পরম দয়ালু। -২৭:৩

হযরত ইবনে রা. বলেন এ আয়াতে الْبَرُّ অর্থ দয়ালু।

كِسْفًا قِطَعًا : এখানে وَإِنْ يَرَوْا كِسْفًا مِنَ السَّمَاءِ سَاقِطًا يَقُولُوا سَحَابٌ مَرْكُومٌ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তারা আকাশের কোন খণ্ড ভেঙ্গে পড়তে দেখলে বলবে, এতো এক পুঞ্জীভূত মেঘ।"-২৭:৪

كِسْفًا টুকরা।

الْمَنُونُ الْمَوْتُ : এখানে أَمْ يَقُولُونَ شَاعِرٌ نَتَرَبَّصُ بِهِ رَيْبَ الْمَنُونِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তারা কি বলতে চায় সে একজন কবি? আমরা তার জন্য কালের বিপর্যয়ের প্রতীক্ষা করছি।"

الْمَنُونُ মৃত্যু।

وَقَالَ غَيْرُهُ يَتَنَازَعُونَ يَتَعَاطَوْنَ : ইবনে আব্বাস রা. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, يَتَنَازَعُونَ তারা আদান প্রদান করবে। এখানে يَتَنَازَعُونَ فِيهَا كَأْسًا لَا لَغْوٌ فِيهَا وَلَا تَأْثِيمٌ আয়াতের প্রতি ইঙ্গিত।

"সেখানে তারা একে অপর থেকে (চিত্তবিনোদনরূপে) গ্রহণ করবে পানপাত্র, যা হতে পান করলে কেউ অসার কথা বলবে না এবং পাপকর্মেও লিপ্ত হবে না।"-২৭:৩

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ أَخْبَرَنَا مَالِكٌ عَنْ مُحَمَّدِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ بْنِ نَوْفَلٍ عَنْ عُرْوَةَ عَنْ زَيْنَبَ بِنْتِ أَبِي سَلَمَةَ عَنْ أُمِّ سَلَمَةَ قَالَتْ شَكَوْتُ إِلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنِّي أَشْتَكِي فَقَالَ طُوفِي مِنْ وَرَاءِ النَّاسِ وَأَنْتِ رَاكِبَةٌ فَطُفْتُ وَرَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُصَلِّي إِلَى جَنْبِ الْبَيْتِ يَقْرَأُ بِالطُّورِ وَكِتَابٍ مَسْطُورٍ

৩৭৬. আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ র....... উম্মে সালমা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি (হজ্জের সময়) রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ওযর পেশ করলাম যে, আমি অসুস্থ (পায়ে হেঁটে তওয়াক করতে সক্ষম নই)। তিনি বললেন, তুমি সওয়ার হয়ে লোকদের পেছন তাওয়াফ করে নাও। তখন আমি তাওয়াফ করলাম। এ সময় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কা'বার এক পার্শ্বে দাঁড়িয়ে সালাত আদায় করছিলেন এবং وَالطُّورِ وَكِتَابٍ مَسْطُورٍ তিলাওয়াত করছিলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে সুরার মিল সুস্পষ্ট। হাদীসটি কিতাবুল হজ্জে ২২১ পৃষ্ঠায় ও তাফসীরে ৭১৯ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

**উম্মুল মুমিনীন হযরত উম্মে সালামা রা. এর সংক্ষিপ্ত পরিচয়**

উম্মুল মুমিনীন উম্মে সালামা রা. এর আসল নাম হিন্দা। তিনি আবু উমাইয়া কুরাইশী মাখযুমীর কন্যা। মাতার নাম আতিকা বিনতে আমির ইবনে রাবীআ। প্রথম বিবাহ হয়েছিল তাঁর চাচাত ভাই আবু সালামা ইবনে আব্দুল আসাদ মাখযুমীর সাথে। তাঁর সাথেই তিনি ইসলাম গ্রহণ করেন। তাঁর সাথেই তিনি হাবশায় প্রথম হিজরত করেন। সেখান থেকে প্রত্যাবর্তন করে তার সাথেই মদীনায় হিজরত করেন। হযরত আবু সালামা রা. বদর ও উহুদ যুদ্ধে অংশগ্রহণ করেন। উহুদ যুদ্ধে তার বাহুতে আঘাত লাগে। সে আঘাতের দরুণ ৮ই জুমাদাল উখরা ৪র্থ হিজরীতে তিনি মৃত্যুলাভ করেন। এরপর ৪র্থ হিজরীর শাওয়াল মাসে হযরত উম্মে সালামা রা. রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে বিবাহ বন্ধনে আবদ্ধ হন। তার মৃত্যু সন সম্পর্কে যথেষ্ট মতানৈক্য রয়েছে।

হাফিজ আল্লামা ইবনে হাজার আসকালানী র. ৬২ হিজরীকে প্রাধান্য দিয়েছেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পবিত্র স্ত্রীগণের মাঝে উম্মে সালামা রা. ই সর্বশেষে ওফাত লাভ করেন। হযরত আবু হোরায়রা রা. তার জানাযার নামায পড়ান।

উম্মুল মুমিনীন উম্মে সালামা রা, সৌন্দর্য ও শ্রেষ্ঠত্বের গুণে গুণান্বিত ছিলেন। তাঁর সৌন্দর্যের এরূপ অবস্থা ছিল যে স্বয়ং হযরত আয়েশা রা. বলেন, যখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত উম্মে সালামাকে বিবাহ করলেন তখন তাঁর সৌন্দর্যের দরুণ আমার ঈর্ষা হত।-বিস্তারিত দ্রষ্টব্য সীরাতে মুস্তফা

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ قَالَ حَدَّثُونِي عَنْ الزُّهْرِيِّ عَنْ مُحَمَّدِ بْنِ جُبَيْرِ بْنِ مُطْعِمٍ عَنْ أَبِيهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ فِي الْمَغْرِبِ بِالطُّورِ فَلَمَّا بَلَغَ هَذِهِ الْآيَةَ أَمْ خُلِقُوا مِنْ غَيْرِ شَيْءٍ أَمْ هُمْ الْخَالِقُونَ أَمْ خَلَقُوا السَّمَوَاتِ وَالْأَرْضَ بَلْ لَا يُوقِنُونَ أَمْ عِنْدَهُمْ خَزَائِنُ رَبِّكَ أَمْ هُمْ الْمُسَيْطِرُونَ قَالَ كَادَ قَلْبِي أَنْ يَطِيرَ قَالَ سُفْيَانُ فَأَمَّا أَنَا فَإِنَّمَا سَمِعْتُ الزُّهْرِيَّ يُحَدِّثُ عَنْ مُحَمَّدِ بْنِ جُبَيْرِ بْنِ مُطْعِمٍ عَنْ أَبِيهِ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ فِي الْمَغْرِبِ بِالطُّورِ وَلَمْ أَسْمَعْهُ زَادَ الَّذِي قَالُوا لِي

৩৭৭. হুমায়দী র........ জুবায়র ইবনে মুত'ইম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে মাগরিবের সূরা তূর তিলাওয়াত করতে শুনেছি। যখন তিনি এ আয়াত পর্যন্ত পৌছেন : তারা কি স্রষ্টা ব্যতীত সৃষ্টি হয়েছে, না তারা নিজেরাই স্রষ্টা? (অথবা না স্বীয় সৃষ্টিকর্তা আছে, না সৃষ্টিকর্তা ছাড়া সৃজিত হয়েছে কিন্তু) আসমান-যমিন কি তারাই সৃষ্টি করেছে? আসলে তারা (তাওহীদে) অবিশ্বাসী। আমার প্রতিপালকের ধনভাণ্ডার কি তাদের কাছে রয়েছে, না তারাই এ সমুদয়ের নিয়ন্তা? তখন আমার অন্তর (আল্লাহ্‌র ভয়ে) প্রায় উড়ে যাবার অবস্থা হয়েছিল্। সুফিয়ান র. বলেন, (এ রেওয়ায়াত আমার সাথীগণ যুহরী সূত্রে বর্ণনা করেছেন) কিন্তু আমি স্বয়ং যুহরীকে মুহাম্মদ ইব্‌নে জুবায়র ইব্‌নে মুত'ইমকে তার পিতা (হযরত জুবাইর ইবনে মুতইম রা.) সূত্রে বর্ণনা করতে শুনেছি যে ,আমি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে মাগরিবে সূরা তূর তিলাওয়াত করতে শুনেছি। (সুফিয়ান বলেছেন,) কিন্তু এর অতিরিক্ত যা আমি শুনেছি তা তাঁরা আমার কাছে বর্ণনা করেছেন, আমি স্বয়ং যুহরী থেকে শুনিনি। অর্থাৎ, فَلَمَّا بَلَغَ هَذِهِ الْآيَةَ থেকে হাদীসের শেষ পর্যন্ত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

## سُورَةُ وَالنَّجْمِ

## সূরা নাজ্‌ম

আয়াত ৬২, রুকূ ৩, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ ذُو مِرَّةٍ ذُو قُوَّةٍ قَابَ قَوْسَيْنِ حَيْثُ الْوَتَرُ مِنْ الْقَوْسِ ضِيزَى عَوْجَاءُ وَأَكْدَى قَطَعَ عَطَاءَهُ رَبُّ الشِّعْرَى هُوَ مِرْزَمُ الْجَوْزَاءِ الَّذِي وَفَّى وَفَّى مَا فُرِضَ عَلَيْهِ أَزِفَتْ الْآزِفَةُ اقْتَرَبَتْ السَّاعَةُ سَامِدُونَ الْبَرْطَمَةُ وَقَالَ عِكْرِمَةُ يَتَغَنَّوْنَ بِالْحِمْيَرِيَّةِ وَقَالَ إِبْرَاهِيمُ أَفَتُمَارُونَهُ أَفَتُجَادِلُونَهُ وَمَنْ قَرَأَ أَفَتَمْرُونَهُ يَعْنِي أَفَتَجْحَدُونَهُ وَقَالَ مَا زَاغَ الْبَصَرُ بَصَرُ مُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَا طَغَى وَمَا جَاوَزَ مَا رَأَى فَتَمَارَوْا كَذَّبُوا وَقَالَ الْحَسَنُ إِذَا هَوَى غَابَ وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَغْنَى وَأَقْنَى أَعْطَى فَأَرْضَى

মুজাহিদ র. বলেন, ذُو مِرَّةٍ - শক্তিসম্পন্ন। قَابَ قَوْسَيْنِ অর্থ দুই ধনুকের ছিলার পরিমাণ। ضِيزَى- বক্রতা। أَكْدَى - সে তাঁর দান বন্ধ করে দেয়। رَبُّ الشِّعْرَى মিরযামরাশির মিরজাম নক্ষত্র। وَفَّى সে তাঁর প্রতি অর্পিত দায়িত্ব পালন করেছে। أَزِفَتْ الْآزِفَةُ - কিয়ামত আসন্ন। سَامِدُونَ দ্বারা الْبَرْطَمَةُ নামক খেলাধুলা বোঝানো হয়েছে! ইকরামা রা. বলেন,

হিময়ারী ভাষায় سَامِدُونَ অর্থ তারা গান গায়। ইবরাহীম র. বলেন, أَفَتُمَارُونَـــهُ - তোমরা কি তাঁর সাথে বিতর্ক করবে? যারা এ শব্দটিকে أَفَتَمْرُونَـــهُ পড়ে, তাদের কিরাআত অনুসারে এর অর্থ হবে أَفَتَجْحَدُونَـــهُ - তোমরা কি তার কথাকে অস্বীকার করবে? مَا زَاغَ الْبَصَرُ (মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর) দৃষ্টি বিভ্রম হয়নি। হাসান বলেন, إِذَا هَوَى অর্থ যখন সে অদৃশ্য হয়ে গেল। ইবনে আব্বাস রা. বলেন, أَغْنَى وَأَقْنَى - তিনি দান করলেন এবং খুশী করে দিলেন।

وَقَالَ مُجَاهِدٌ ذُو مِرَّةٍ ذُو قُوَّةٍ এখানে علمه شديد القوي ذو مرة فاستوي আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তাকে শিক্ষা দান করেন শক্তিশালী, প্রজ্ঞাসম্পন্ন নিজ আকৃতিতে স্থির হল।" মুজাহিদ র. বলেন, ذو مـــرة শক্তিশালী। অধিকাংশের মতে এর দ্বারা জিবরাইল আ. উদ্দেশ্য।

**একটি প্রশ্নোত্তর**

**প্রশ্ন :** জিবরাইল আ. এর শক্তিশালী হওয়া شديد القوي এর দ্বারা বুঝা গেল। অতএব মুজাহিদ র. ذو مرة এর ব্যাখ্যা শক্তিশালী দ্বারা করলেন?

**উত্তর :** ১. ذو مرة শব্দটি شديد القوي থেকে বদল হয়েছে। ২. অথবা প্রথমটির দ্বারা জ্ঞানের শক্তি উদ্দেশ্য। আর দ্বিতীয়টি দ্বারা শারীরিক শক্তি উদ্দেশ্য। আল্লাহ্ তাআলা জ্ঞানের শক্তিকে শারীরিক শক্তির অগ্রে উল্লেখ করেছেন।- কাসতাল্লানী

قَابَ قَوْسَيْنِ حَيْثُ الْوَتَرُ مِنَ الْقَوْسِ : এখানে ثُمَّ دَنَا فَتَدَلَّى فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "অত:পর সে তার নিকটবর্তী হল, অতি নিকটবর্তী। ফলে তাদের মধ্যে দুই ধনুকের ব্যবধান রইল অথবা এরও কম। قَابَ قَوْسَيْنِ দ্বারা উদ্দেশ্য হল দুই ধনুকের ছিলার পরিমাণ।

উক্ত সুরতে আয়াতের অর্থ হবে দুই ধনুকের পরিমাণ। কেউ কেউ বলেছেন, ইবারতের মধ্যে কলব হয়েছে। মূল ইবারত এরূপ ছিল فكان قابي قوس। উদ্দেশ্য হল আয়াতে শাব্দিক কলব করা হয়েছে। মূলত قـــابي قـــوس ছিল অর্থাৎ, ধনুকের দুই ছিলার সমান। একটি ধনুকের দুটি ছিলা হয়ে থাকে। অর্থাৎ, মাঝখানে হাতল থাকে দুই দিকেই সমান সমান হয়। আর দুই ছিলা পুরা ধনুকের বরাবর হয়। কিন্তু যদি قـــاب এর অর্থ পরিমাণ নেওয়া হয় যেমনটি আল্লামা মহল্লী র. নিয়েছেন, তখন আয়াতের উদ্দেশ্য হবে জিব্রাইল আ. রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের এতটা নিকটবর্তী হয়েছিলেন যে, উভয়ের মাঝে দুটি ধনুকের পরিমাণ দূরত্ব ছিল অথবা এর অপেক্ষাও কম।

ضِـــيزَى عَوْجَـــاءُ : এখানে تِلْـــكَ إِذًا قِـــسْمَةٌ ضِـــيزَى আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "এই প্রকার বণ্টন তো অসংগত।"-২৭:৫

ضِيزَى অসম বন্টন-অসংগত বন্টন ও স্বেচ্ছাচারমূলক বন্টন।

ضِيزَى শব্দটি ضاز يضيز من ض থেকে উদ্ভূত।

অর্থ : অত্যাচার করা, অবিচার করা।

ضِيزَى অন্যায়মূলক, অবিচারমূলক।

ضِيزَى শব্দটিতে দুই সুরত হতে পারে।

প্রথম সুরত : ضِيزَى শব্দটি সিফত হতে পারে قسمة থেকে فُعلـــي এর ওযনে। ইয়ার সাথে মিল রাখার জন্য ض এর মধ্যে যের দেওয়া হয়েছে। যেমনটি بيض এর মধ্যে হয়েছে।

দ্বিতীয় সুরত : ضِيزَى শব্দটি মাসদার ذكري এর মত।

وَأَكْدَى قَطَعَ عَطَاءَهُ : এখানে أَفَرَأَيْتَ الَّذِي تَوَلَّى وَأَعْطَى قَلِيلًا وَأَكْدَى আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তুমি কি দেখেছ সেই ব্যক্তিকে যে মুখ ফিরিয়ে নেয় (সত্য ধর্ম থেকে) এবং দান করে সামান্যই, পরে বন্ধ করে দেয়?"

أَكْدَى সে তার দান বন্দ করে দেয়।

**শানে নুযুল** : কুরাইশ সর্দারদের একজন ছিল ওয়ালীদ ইবনে মুগীরা। সে প্রথমে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দাওয়াত কবুল করতে আগ্রহী ছিল। কিন্তু একথা যখন তার এক মুশরিক বন্ধু শুনল, তখন সে তাকে বলল, তুমি বাপ-দাদার ধর্ম ছেড়ে দিও না। যদি তোমার পরকালের শাস্তির আশংকা থাকে, তাহলে আমাকে কিছু টাকা দাও, আমি তোমার জিম্মাদার হয়ে যাব এবং সেই শাস্তি আমি ভোগ করব। ওয়ালীদ একথা শুনে ইসলাম থেকে ফিরে গেল এবং যে টাকা তার মুশরিক বন্ধুকে দেওয়ার কথা ছিল তাও সামান্য দিল। উক্ত কারণে উল্লেখিত আয়াত অবতীর্ণ হয়।

رَبُّ الشِّعْرَى هُوَ مِرْزَمُ الْجَوْزَاءِ : এখানে وانه هو رب الشعري আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আর তিনি 'শিরা' নক্ষত্রের মালিক।"-২৭:৭

الشِّعْرَى : رَبُّ الشِّعْرَى কে মিরযামুলজাওযাও বলা হয়। জাওযা আকাশের গ্রহ-নক্ষত্রের একটি কক্ষপথের নাম। এ 'শিরা' নক্ষত্র জাওযার পর গ্রীষ্মকালে উদিত হয়।

এখানে এটিকে উল্লেখ করার কারণ, হল আরবের এক গোত্র তাকে উপাস্য মানত।

الَّذِي وَفَّى وَفَّى مَا فُرِضَ عَلَيْهِ : এখানে وابراهيم الذي وفي আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "এবং ইব্রাহীমের কিতাবে, যে পালন করেছিল তার দায়িত্ব।"-২৭:৭

الَّذِي وَفَّى সে তার প্রতি অর্পিত দায়িত্ব পালন করেছে।

أَزِفَتْ الْآزِفَةُ اقْتَرَبَتْ السَّاعَةُ : এখানে أَزِفَتْ الْآزِفَةُ ليس لها من دون الله كاشفة আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "কিয়ামত আসন্ন, আল্লাহ্ ব্যতীত কেউ একে ব্যর্থ করতে সক্ষম নয়।"-২৭:৭

أَزِفَتْ الْآزِفَةُ কিয়ামত অত্যাসন্ন।

سَامِدُونَ الْبَرْطَمَةُوهو ضرب من اللهو وَقَالَ عِكْرِمَةُ يَتَغَنَّوْنَ بِالْحِمْيَرِيَّةِ : এখানে وَتَضْحَكُونَ وَلَا تَبْكُونَ وَأَنْتُمْ سَامِدُونَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তোমরা হাসি-ঠাট্টা করছ! (আযাবের ভয়ে) ক্রন্দন করছ না? তোমরা তো উদাসীন।"

سَامِدُونَ দ্বারা 'বারতামা' (বা-এর উপর যবর, রা সাকিন ও তোয়া আর মীমে যবর।) নামক খেলাধুলা বুঝানো হয়েছে।

ইকরামা রা. বলেন, হিময়ারী ভাষায় গায়কদেরকে سَامِدُونَ বলা হয়।

وَقَالَ إِبْرَاهِيمُ أَفَتُمَارُونَهُ أَفَتُجَادِلُونَهُ وَمَنْ قَرَأَ أَفَتَمْرُونَهُ يَعْنِي أَفَتَجْحَدُونَهُ : এখানে افتمارونه علي ما يري আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তিনি (নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ) যা দেখেছেন তোমরা কি সে বিষয়ে তাঁর সংগে বিতর্ক করছ?"

ইব্রাহীম নাখয়ী র. বলেন, أَفَتُمَارُونَهُ তোমরা কি তাঁর সাথে বিতর্ক করবে? যারা এ শব্দটিকে أَفَتَمْرُونَهُ পড়েন, তাদের কিরাআত অনুসারে এর অর্থ হবে أَفَتَجْحَدُونَهُ- তোমরা কি তার কথা অস্বীকার করছ?

وَقَالَ مَا زَاغَ الْبَصَرُ بَصَرُ مُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَا طَغَى وَمَا جَاوَزَ مَا رَأَى : এখানে ما زاغ البصر وما طغي আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তাঁর (মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর) দৃষ্টিবিভ্রম হয়নি, দৃষ্টি লক্ষচ্যুতও হয়নি।

فَتَمَارَوْا : فَتَمَارَوْا كَذَّبُوا শব্দটি সুরা নাজমে নেই। তবে পরবর্তী সুরা 'কামারে' রয়েছে। সম্ভবত লিপিকারের ভুলে এখানে আনা হয়েছে।

فَتَمَارَوْا তারা মিথ্যা প্রতিপন্ন করল।

وَقَالَ الْحَسَنُ إِذَا هَوَى غَابَ : হাসান বসরী র. বলেন, إِذَا هَوَى অর্থ যখন সে অদৃশ্য হয়ে গেল।

এখানে والنجم اذا هوي আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "শপথ নক্ষত্রের, যখন তা হয় অস্তমিত।"

وَقَالَ ابْنُ عَبَّاسٍ أَغْنَى وَأَقْنَى أَعْطَى فَأَرْضَى : ইবনে আব্বাস রা. বলেন, أَغْنَى وَأَقْنَى তিনি দান করলেন এবং খুশী করে দিলেন।

এখানে وانـــه اغـــني واقـــني আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আর তিনিই অভাবমুক্ত করেন ও সম্পদ দান করেন।" -২৭:৫

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ إِسْمَاعِيلَ بْنِ أَبِي خَالِدٍ عَنْ عَامِرٍ عَنْ مَسْرُوقٍ قَالَ قُلْتُ لِعَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا يَا أُمَّتَاهْ هَلْ رَأَى مُحَمَّدٌ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَبَّهُ فَقَالَتْ لَقَدْ قَفَّ شَعَرِي مِمَّا قُلْتَ أَيْنَ أَنْتَ مِنْ ثَلَاثٍ مَنْ حَدَّثَكَهُنَّ فَقَدْ كَذَبَ مَـــنْ حَدَّثَكَ أَنَّ مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَأَى رَبَّهُ فَقَدْ كَذَبَ ثُمَّ قَرَأَتْ لَا تُدْرِكُهُ الْأَبْصَارُ وَهُوَ يُدْرِكُ الْأَبْصَارَ وَهُوَ اللَّطِيفُ الْخَبِيرُ وَمَا كَانَ لِبَشَرٍ أَنْ يُكَلِّمَهُ اللَّهُ إِلَّا وَحْيًا أَوْ مِنْ وَرَاءِ حِجَابٍ وَمَنْ حَدَّثَكَ أَنَّهُ يَعْلَمُ مَا فِي غَدٍ فَقَدْ كَذَبَ ثُمَّ قَرَأَتْ وَمَا تَدْرِي نَفْسٌ مَاذَا تَكْسِبُ غَدًا وَمَنْ حَدَّثَكَ أَنَّهُ كَتَمَ فَقَدْ كَذَبَ ثُمَّ قَرَأَتْ يَا أَيُّهَا الرَّسُولُ بَلِّغْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ الْآيَـــةَ وَلَكِنَّهُ رَأَى جِبْرِيلَ عَلَيْهِ السَّلَام فِي صُورَتِهِ مَرَّتَيْنِ

৩৭৮. ইয়াহইয়া র........ মাসরূক র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আয়েশা রা. -কে জিজ্ঞেস করলাম, আম্মা! মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কি (মিরাজ রজনীতে) তাঁর রবকে দেখেছিলেন? তিনি বললেন, তোমার কথায় আমার গায়ের পশম কাটা দিয়ে খাড়া হয়ে গেছে। তিনটি কথা সম্পর্কে তুমি কি অবগত নও? যে তোমাকে এ তিনটি কথা বলবে সে মিথ্যা বলবে। যদি কেউ তোমাকে বলে যে, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর প্রতিপালককে দেখেছেন, তাহলে সে মিথ্যাবাদী। তারপর তিনি তিলাওয়াত করলেন, لَا تُدْرِكُهُ الْأَبْصَارُ وَهُوَ يُدْرِكُ الْأَبْصَارَ وَهُوَ اللَّطِيفُ الْخَبِيرُ وَمَا كَانَ لِبَشَرٍ أَنْ يُكَلِّمَهُ اللَّهُ إِلَّا وَحْيًا أَوْ مِنْ وَرَاءِ حِجَـــابٍ তিনি (অর্থাৎ, আল্লাহ তা'আলা) দৃষ্টির অধিগম্য নন, কিন্তু দৃষ্টিশক্তি তাঁর অধিগত; এবং তিনিই সূক্ষ্মদর্শী, সম্যক পরিজ্ঞাত"। (ইহলোকে তো কেউ তাকে দর্শনে সক্ষম নয়, কিন্তু পরিপূর্ণরূপে নয়।) তবে পরলোকে দেখতে পাবে

وَمَا كَانَ لِبَشَرٍ أَنْ يُكَلِّمَهُ اللَّهُ إِلَّا وَحْيًا أَوْ مِنْ وَرَاءِ حِجَابٍ

"কোন মানুষের (বর্তমান অবস্থায়) এমন মর্যাদা নেই যে, আল্লাহ্ তাঁর সাথে কথা বলবে, ওহীর মাধ্যম ছাড়া অথবা পর্দার অন্তরাল ব্যতিরেকে।" আর যে ব্যক্তি তোমাকে বলবে যে আগামীকাল কি হবে সে তা জানে, তাহলে সে মিথ্যাবাদী। তারপর তিনি (প্রমাণস্বরূপ) তিলাওয়াত করলেন, وَمَا تَدْرِي نَفْسٌ مَـــاذَا تَكْـــسِبُ غَـــدًا "কেউ জানে না আগামীকাল সে কি অর্জন করবে।" এবং তোমাকে যে বলবে যে, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কোন কথা গোপন রেখেছেন, তাহলেও সে মিথ্যাবাদী। এরপর তিনি তিলাওয়াত করলেন, يَا أَيُّهَا الرَّسُولُ بَلِّغْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ الْآيَـــةَ "হে রাসূল! আপনার প্রতিপালকের কাছ থেকে আপনার প্রতি যা অবতীর্ণ হয়েছে, তা প্রচার করুন।" হ্যাঁ, তবে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিবরাঈল আ. -কে তাঁর নিজস্ব আকৃতিতে দু'বার দেখেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে অর্থাৎ, সুরার সাথে মিল স্পষ্ট।

উক্ত হাদীসটি ইমাম বুখারী র. সংক্ষিপ্তাকারে কিতাবুত তাওহীদে ১১২৪ পৃষ্ঠায় এবং কিতাবুত তাফসীরে ৭২০ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

## بَاب فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى حَيْثُ الْوَتَرُ مِنْ الْقَوْسِ

**২৫৪৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "ফলে তাদের মধ্যে দুই ধনুকের ছিলার ব্যবধান রইল অথবা তারও কম।"-৫৩ : ৯, ২৭:৫

অর্থাৎ, ধনুকের দুই ছিলার সমান ব্যবধান রইল মাত্র। অর্থাৎ, এতটুকু দূরত্ব অবশিষ্ট রইল যতটুকু দুই ধনুকের মধ্যে থাকে।

**حَدَّثَنَا** أَبُو النُّعْمَانِ حَدَّثَنَا عَبْدُ الْوَاحِدِ حَدَّثَنَا الشَّيْبَانِيُّ قَالَ سَمِعْتُ زِرًّا عَنْ عَبْدِ اللَّهِ فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى فَأَوْحَى إِلَى عَبْدِهِ مَا أَوْحَى قَالَ حَدَّثَنَا ابْنُ مَسْعُودٍ أَنَّهُ رَأَى جِبْرِيلَ لَهُ سِتُّ مِائَةِ جَنَاحٍ

৩৭৯. আবুন নু'মান র....... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى فَأَوْحَى إِلَى عَبْدِهِ مَا أَوْحَى আয়াত দু'টোর ব্যাখ্যা প্রসঙ্গে ইব্নে মাসউদ রা. বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিবরাঈল আ. -কে (স্বরূপে) দেখেছেন। তাঁর ছয়'শ ডানা ছিল।-৫৩ : ১০

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল স্পষ্ট। হাদীসটি বাদউল খালকের ৪৫৮ পৃষ্ঠায় আর তাফসীরের ৭২০ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

## بَاب قَوْلِهِ فَأَوْحَى إِلَى عَبْدِهِ مَا أَوْحَى

**২৫৪৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তখন আল্লাহ্ তাঁর বান্দার প্রতি যা ওহী করার তা ওহী করলেন।"-৫৩ : ১০

**حَدَّثَنَا** طَلْقُ بْنُ غَنَّامٍ حَدَّثَنَا زَائِدَةُ عَنْ الشَّيْبَانِيِّ قَالَ سَأَلْتُ زِرًّا عَنْ قَوْلِهِ تَعَالَى فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى فَأَوْحَى إِلَى عَبْدِهِ مَا أَوْحَى قَالَ أَخْبَرَنَا عَبْدُ اللَّهِ أَنَّ مُحَمَّدًا صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ رَأَى جِبْرِيلَ لَهُ سِتُّ مِائَةِ جَنَاحٍ

৩৮০. তাল্‌ক ইবনে গান্নাম র........ শায়বানী র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি যিরর র.- কে আল্লাহ তা'আলার বাণী : فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى فَأَوْحَى إِلَى عَبْدِهِ مَا أَوْحَى - এর ব্যাখ্যা সম্পর্কে জিজ্ঞেস করলে তিনি বললেন, আমাকে আবদুল্লাহ্ রা. বলেছেন, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিবরাঈল আ. - কে দেখেছেন। এ সময় তাঁর ডানা ছিল ছ'শ।

## بَاب لَقَدْ رَأَى مِنْ آيَاتِ رَبِّهِ الْكُبْرَى

**২৫৪৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তিনি তো তাঁর প্রতিপালকের মহান নিদর্শনাবলি দেখেছিলেন।"-৫৩ : ১৮

**حَدَّثَنَا** قَبِيصَةُ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ لَقَدْ رَأَى مِنْ آيَاتِ رَبِّهِ الْكُبْرَى قَالَ رَأَى رَفْرَفًا أَخْضَرَ قَدْ سَدَّ الْأُفُقَ

৩৮১. কাবীসা র......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি لَقَدْ رَأَى مِنْ آيَاتِ رَبِّهِ الْكُبْرَى আয়াতের ব্যাখ্যায় বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সবুজ রঙের একটি 'রফরফ' দেখেছিলেন যা সম্পূর্ণ আকাশ জুড়ে রেখেছিল।

**ব্যাখ্যা:** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

**একটি প্রশ্নোত্তর**

প্রশ্ন হয় যে, পূর্বোক্ত হাদীসের সাথে বাহ্যত এই হাদীসের বিরোধ হয়। কারণ, পর্বোক্ত হাদীস দ্বারা জানা গিয়েছিল যে, হযরত জিবরাঈল আ. কে রাসূলাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ৬০০ ডানা বিশিষ্ট দেখেছিলেন। কিন্তু নাসাঈর রেওয়ায়েত দ্বারা সবগুলো রেওয়াতের মাঝে সামঞ্জস্য বিধান হয়ে যায় যে, রাসূলাল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত জিবরাঈল আ. কে রফরফের (সবুজ বিছানার) উপর ৬০০ ডানা বিশিষ্ট দেখেছিলেন। অতএব, কোনো প্রশ্ন রইল না।

## بَاب أَفَرَأَيْتُمْ اللَّاتَ وَالْعُزَّى

**২৫৪৭. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তোমরা কি ভেবে দেখেছ 'লাত' ও 'উয্যা'-অবস্থা সম্বন্ধে?" -৫৩ : ১৯

افرايتم اللات والعزي এখানে افرايتم اللات والعـــزي আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তোমরা কি ভেবে দেখেছ 'লাত' ও 'উযযা' সম্বন্ধে।"

**حَدَّثَنَا** مُسْلِمُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا أَبُو الْأَشْهَبِ حَدَّثَنَا أَبُو الْجَوْزَاءِ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا فِي قَوْلِهِ اللَّاتَ وَالْعُــزَّى كَانَ اللَّاتُ رَجُلًا يَلُتُّ سَوِيقَ الْحَاجِّ

৩৮২. মুসলিম র....... থেকে . সূত্রে বর্ণিত, তিনি আল্লাহ তা'আলার বাণী : اللَّــاتَ وَالْعُــزَّى -এর ব্যাখ্যায় বলেন, এখানে 'লাত' বলে সে ব্যক্তিকে বোঝানো হয়েছে, যে হাজীদের জন্য ছাতু গুলাত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল স্পষ্ট। اللَّــاتَ লাত ছিল এক ব্যক্তি, যার নাম ছিল আমর ইবনে লুহাই। কেউ কেউ বলেন, তার নাম রাবীআ ইবনে হারিসা। সে হজ্জের মৌসুমে তায়েফ অথবা মক্কায় একটি পাথরের পাশে বসে যেত। এবং সেখানে ছাতু ও ঘি মিশ্রিত করে হাজীদেরকে খাওয়াত। সে দীর্ঘ জীবন লাভ করে। যখন সে মারা গেল তখন তার স্মৃতিরূপে তারা ঐ পাথরকে মূর্তি রূপ দিয়ে পূজা করতে লাগল। আর ঐ পাথরের নাম রেখে দিল লাত। বর্ণনা করা হয়, যে তার ছাতু খেত সে মোটা হয়ে যেত, বিধায় তার স্মৃতি হিসেবে তারা ঐ পাথরের পূজা করতে শুরু করে।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ أَخْبَرَنَا هِشَامُ بْنُ يُوسُفَ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ حُمَيْدِ بْنِ عَبْدِ الرَّحْمَنِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَنْ حَلَفَ فَقَالَ فِي حَلِفِهِ وَاللَّاتِ وَالْعُزَّى فَلْيَقُلْ لَا إِلَهَ إِلَّا اللَّهُ وَمَنْ قَالَ لِصَاحِبِهِ تَعَالَ أُقَامِرْكَ فَلْيَتَصَدَّقْ

৩৮৩. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মদ র........ আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, যে ব্যক্তি কসম করে বলে যে, লাত ও উয্যার কসম, তাহলে সাথে সাথে তার 'লা ইলাহা ইল্লালাহু" বলা উচিত। (ক্ষতিপূরণের জন্য কালিমায়ে তাওহীদ পড়ে নেয়া উচিত) আর যে ব্যক্তি তার সাথীকে বলে, এসো আমি তোমার সাথে জুয়া খেলব, তার সাদকা দেয়া উচিত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুল আইমান ওয়ান নুযূরের ৯৮৪ পৃষ্ঠায়,আদবের ৯০২ পৃষ্ঠায় আল ইসতিযানের ৯৩২ পৃষ্ঠায় আর তাফসীরের ৭২১ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**লাত ও উযযার নামে শপথ করা :**

যদি ভুলবশত লাত ও উযযার নামে কেউ শপথ করে তাহলে সে কাফের হবে না। তবে কালেমায়ে তাওহীদ পড়ে তার তওবা করা উচিত।

যদি কেউ লাত উযযার দ্বারা শপথ করে তাদের সম্মান বুঝায় তাহলে একারণে তার ঈমান চলে যাবে। তখন নতুন করে মুমিন হওয়ার জন্য তাকে কালিমা শরীফ পড়তে হবে। আল্লামা ইবনে আরাবী র. বলেন যে ব্যক্তি ইচ্ছা করে লাত বা উযযার নামে শপথ করবে তাহলে সে কাফের হয়ে যাবে। আর যে অজ্ঞতাবশত অথবা গাফেল হয়ে শপথ করবে সে তার কাফ্‌ফারার জন্য কালিমায়ে তায়্যিবা পড়বে।- কাসতাল্লানী

বুখারী ৭২১

## بَاب وَمَنَاةَ الثَّالِثَةَ الْأُخْرَى

**২৫৪৮. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "এবং তৃতীয় আরেকটি মানাত সম্বন্ধে ভেবে দেখেছ?-৫৩ : ২০

**حَدَّثَنَا** الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا الزُّهْرِيُّ سَمِعْتُ عُرْوَةَ قُلْتُ لِعَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا فَقَالَتْ إِنَّمَا كَانَ مَنْ أَهَلَّ بِمَنَاةَ الطَّاغِيَةِ الَّتِي بِالْمُشَلَّلِ لَا يَطُوفُونَ بَيْنَ الصَّفَا وَالْمَرْوَةِ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ فَطَافَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَالْمُسْلِمُونَ قَالَ سُفْيَانُ مَنَاةُ بِالْمُشَلَّلِ مِنْ قُدَيْدٍ وَقَالَ عَبْدُ الرَّحْمَنِ بْنُ خَالِدٍ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ عُرْوَةُ قَالَتْ عَائِشَةُ نَزَلَتْ فِي الْأَنْصَارِ كَانُوا هُمْ وَغَسَّانُ قَبْلَ أَنْ يُسْلِمُوا يُهِلُّونَ لِمَنَاةَ مِثْلَهُ وَقَالَ مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ عَنْ عَائِشَةَ كَانَ رِجَالٌ مِنْ الْأَنْصَارِ مِمَّنْ كَانَ يُهِلُّ لِمَنَاةَ وَمَنَاةُ صَنَمٌ بَيْنَ مَكَّةَ وَالْمَدِينَةِ قَالُوا يَا نَبِيَّ اللَّهِ كُنَّا لَا نَطُوفُ بَيْنَ الصَّفَا وَالْمَرْوَةِ تَعْظِيمًا لِمَنَاةَ نَحْوَهُ

৩৮৪. হুমায়দী র. ........ উরওয়া র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি হযরত আয়েশা রা. - কে জিজ্ঞেস করলাম। (এখানে সংক্ষিপ্ত বিবরণ আছে। পূর্ণ ইবারত সূরা বাকারার তাফসীরে বুখারীর ৬৪৬ পৃষ্ঠায় কিতাবুত তাফসীরে ২২নং হাদীসে আছে قلت لعائشة الخ। তথা আমি হযরত আয়েশা রা.কে জিজ্ঞেস করলাম যে, إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ সম্পর্কে আপনার কী মত? তিনি বললেন, আমার মত হল, যদি কেউ এগুলো তওয়াফ তথা সাফা মারওয়ার মাঝে (হজ্জ ও উমরায়) সাঈ না করে তাহলে কোন গোনাহ নেই) তিনি বললেন, মুশাল্লাল নামক স্থানে অবস্থিত মানাত দেবীর নামে যারা ইহরাম বাঁধত, তারা সাফা ও মারওয়ার মাঝে তাওয়াফ করত না। তারপর আল্লাহ্ তা'আলা নাযিল করলেন- إِنَّ الصَّفَا وَالْمَرْوَةَ مِنْ شَعَائِرِ اللَّهِ। সুতরাং নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও মুসলিমগন তাওয়াফ করলেন। সুফিয়ান র. বলেন, 'মানাত' মূর্তিটি কুদায়দ নামক এলাকার মুশাল্লাল নামক স্থানে অবস্থিত ছিল। অপর এক বর্ণনায় আবদুর রহমান ইব্‌নে খালিদ র....... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এ আয়াতটি আনসারীদের সম্বন্ধে নাযিল হয়েছে। ইসলাম গ্রহণের পূর্বের আনসার ও গাস্‌সান গোত্রের লোকেরা মানাতের নামে ইহরাম বাঁধত। হাদীসের অবশিষ্টাংশ সুফিয়ানের বর্ণনার মতই।

অপর এক সূত্রে, মা'মার র....... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আনসারীদের কতিপয় লোক মানাতের নামে ইহরাম বাঁধত, মানাত মক্কা ও মদীনার মধ্যস্থলে রক্ষিত একটি দেবমূর্তি। (ইসলাম গ্রহণের পর) তারা বললেন, হে আল্লাহর নবী! মানাতের সম্মানার্থে আমরা সাফা ও মারওয়ার মাঝখানে তাওয়াফ (অর্থাৎ, সাঈ) করতাম না। এ হাদীসটি পূর্বের হাদীসেরই অনুরূপ (অর্থাৎ, উপরোক্ত হাদীসের ন্যায়)।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে হাদীসটির মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল হজ্জের ২২২ পৃষ্ঠায় আর তাফসীরের ৬৪৬ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

الْمُشَلَّلِ কুদায়দ নামক এলাকার একটি জায়গার নাম। مَنَاةَ অর্থাৎ, মানাত মুশাল্লাল নামক স্থানে অবস্থিত। যেই মুশাল্লাল কাদীদের একটি স্থানের নাম। বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারী তাফসীরের ২২ নং হাদীস দ্রষ্টব্য।

## بَاب فَاسْجُدُوا لِلَّهِ وَاعْبُدُوا

**২৫৪৯. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "অতএব, আল্লাহকে সিজদা করো এবং তাঁর ইবাদত করো।"-৫৩ : ৬২, ২৭:৭

**حَدَّثَنَا** أَبُو مَعْمَرٍ حَدَّثَنَا عَبْدُ الْوَارِثِ حَدَّثَنَا أَيُّوبُ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ سَجَدَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِالنَّجْمِ وَسَجَدَ مَعَهُ الْمُسْلِمُونَ وَالْمُشْرِكُونَ وَالْجِنُّ وَالْإِنْسُ تَابَعَهُ إِبْرَاهِيمُ بْنُ طَهْمَانَ عَنْ أَيُّوبَ وَلَمْ يَذْكُرِ ابْنُ عُلَيَّةَ ابْنَ عَبَّاسٍ

৩৮৫. আব মা'মার র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সূরা নাজমের মধ্যে সিজদা করলেন এবং তাঁর সঙ্গে মুসলমান, মুশরিক, জিন ও মানব সকলেই সিজদা করল। আইয়ুব র.-এর সূত্রে (আইউব সাখতিয়ানী সূত্রে বর্ণনার ক্ষেত্রে) ইব্‌নে আব্বাস-এর কথা উল্লেখ করেননি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি আবওয়াবু সুজূদিল কুরআনে উল্লেখ করা হয়েছে। পৃষ্ঠা-১৪৫

**একটি সন্দেহের অপনোদন**

উক্ত হাদীস দ্বারা বুঝা যায়, যখন রাসুলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সেজদার আয়াত পাঠ করেন তার সাথে উপস্থিত সকল মুসলমান ও মুশরিক সেজদায় পড়ে যান। এখন প্রশ্ন হল মুশরিকদের সিজদার কারণ, কী?

হযরত শাহ ওয়ালীউল্লাহ মুহাদ্দিস দেহলভী র. লিখেন , ঐ সময় সকলের উপর আল্লাহ তা'আলার পক্ষ থেকে একটি অবস্থা সৃষ্টি হয়েছিল। যার দরুণ সকলেই ইচ্ছায়-অনিচ্ছায় সিজদা দিতে বাধ্য হয়। কিন্তু এক হতভাগা, যার অন্তর মোহর করা ছিল সে সিজদা করল না। কিন্তু সেও জমি থেকে অল্প পরিমাণ মাটি নিয়ে কপালে লাগাল। সে বলল আমার জন্য এ পরিমাণই যথেষ্ট।-ফাওয়ায়েদে উসমানী-সূরা নাজম

**حَدَّثَنَا** نَصْرُ بْنُ عَلِيٍّ أَخْبَرَنِي أَبُو أَحْمَدَ حَدَّثَنَا إِسْرَائِيلُ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْأَسْوَدِ بْنِ يَزِيدَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ أَوَّلُ سُورَةٍ أُنْزِلَتْ فِيهَا سَجْدَةٌ وَالنَّجْمِ قَالَ فَسَجَدَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَسَجَدَ مَنْ خَلْفَهُ إِلَّا رَجُلًا رَأَيْتُهُ أَخَذَ كَفًّا مِنْ تُرَابٍ فَسَجَدَ عَلَيْهِ فَرَأَيْتُهُ بَعْدَ ذَلِكَ قُتِلَ كَافِرًا وَهُوَ أُمَيَّةُ بْنُ خَلَفٍ

৩৮৬. নাস্‌র ইব্‌নে আলী র........ আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, সিজদার আয়াত সম্বলিত নাযিল হওয়া সর্বপ্রথম সূরা হল আন-নাজম। এ সূরার মধ্যে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সিজদা করলেন এবং সিজদা করল তাঁর পেছনের সকল লোক। তবে এক ব্যক্তিকে আমি দেখলাম, এক মুষ্টি মাটি হাতে তুলে তার উপরে সিজদা করছে। এরপর আমি তাকে কাফের অবস্থায় নিহত হতে দেখেছি। সে ছিল উমাইয়া ইব্‌নে খালফ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি সুজূদুল কুরআনের ১৪৬ পৃষ্ঠায় আর মাগাযীর ৫৬৬ পৃষ্ঠায়,তাফসীরের ৭২১ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

বুখারী ৭২১

## سُورَةُ اقْتَرَبَتْ السَّاعَةُ اى سُورَةُ الْقَمَرْ

## সূরা কামার

আয়াত ৫৫, রুকূ ৩, মক্কী

এই সূরার প্রসিদ্ধ নাম সুরা কামার।

قَالَ مُجَاهِدٌ مُسْتَمِرٌّ ذَاهِبٌ مُزْدَجَرٌ مُتَنَاهٍ وَازْدُجِرَ فَاسْتُطِيرَ جُنُونًا دُسُرٍ أَضْلَاعُ السَّفِينَةِ لِمَنْ كَانَ كُفِرَ يَقُولُ كُفِرَ لَهُ جَزَاءً مِنْ اللَّهِ مُحْتَضَرٌ يَحْضُرُونَ الْمَاءَ وَقَالَ ابْنُ جُبَيْرٍ مُهْطِعِينَ النَّسَلَانُ الْخَبَبُ السِّرَاعُ وَقَالَ غَيْرُهُ فَتَعَاطَى فَعَاطَهَا بِيَدِهِ فَعَقَرَهَا الْمُحْتَظِرِ كَحِظَارٍ مِنْ الشَّجَرِ مُحْتَرِقٍ ازْدُجِرَ افْتُعِلَ مِنْ زَجَرْتُ كُفِرَ فَعَلْنَا بِهِ وَبِهِمْ مَا فَعَلْنَا جَزَاءً لِمَا صُنِعَ بِنُوحٍ وَأَصْحَابِهِ مُسْتَقِرٌّ عَذَابٌ حَقٌّ يُقَالُ الْأَشَرُ الْمَرَحُ وَالتَّجَبُّرُ

মুজাহিদ র. বলেন, مُسْتَمِرٌّ -বিলুপ্ত। مُزْدَجَرٌ - বাধাদানকারী। وَازْدُجِرَ - তাকে পাগল করে দেযার ব্যাপারে ভীতি প্রদর্শন করা হয়েছে। دُسُرٍ নৌকার কীলক। لِمَنْ كَانَ كُفِرَ-এর কারণে যে নূহ্ আ. - কে প্রত্যাখান করা হয়েছিল।

جَـزَاءٌ -এর প্রতিদান আল্লাহ্‌র তরফ থেকে। مُحْتَـضَرٌ - তারা পানির জন্য উপস্থিত হবে। ইব্‌নে জুবায়র র. বলেন, مُهْطِعِـيْنَ - তারা দ্রুত চলবে। ইব্‌নে জুবায়র র. ব্যতীত অন্যরা বলেছেন, فَتَعَـاطَى -তারপর সে উষ্ট্রীটিকে ধরল এবং তাকে হত্যা করল। الْمُحْتَظِر - শুষ্ক গাছের বেড়া যা জ্বলে গেছে। اِزْدُجِرَ শব্দটি اِفْتُعِـلَ -এর ওযনে زَجَـرْتُ থেকে এর উৎপত্তি। كُفِرَ -আমি নূহ এবং তাঁর কওমের সাথে যা করেছি তা প্রতিদান ছিল ঐ আমলের, যা তাঁর কওমের লোকেরা তাঁর ও তাঁর সাথীদের সাথে করেছিল। مُسْتَقِرٌّ - আল্লাহর তরফ থেকে শাস্তি। اَلْأَشَرُ - দাম্ভিকতা ও অহংকার।

شـق القمـر বা চাঁদ দ্বিখণ্ডিত হওয়ার ঘটনা সত্য মু'জিযা। এবং তা অকাট্য প্রমাণাদি ও হাদীসে মুতাওয়াতির দ্বারা প্রমাণিত। যা সামনের বিশুদ্ধ বর্ণনা দ্বারা স্পষ্টভাবে বুঝা যায়।

قَالَ مُجَاهِدٌ مُسْتَمِرٌّ ذَاهِبٌ : মুজাহিদ র. বলেন, مُسْتَمِرٌّ বিলুপ্ত। এখানে وَإِنْ يَرَوْا آيَةً يُعْرِضُوا وَيَقُولُوا سِحْرٌ مُـسْتَمِرٌّ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

'তারা কোন নিদর্শন দেখলে মুখ ফিরিয়ে নেয় এবং বলে, এতো যাদু যা শেষ হয়ে যাবে।" -পারা ২৭, রুকূ ৮

مُزْدَجَرٌ مُتَنَاهٍ : وَلَقَدْ جَاءَهُمْ مِنَ الْأَنْبَاءِ مَا فِيـهِ مُزْدَجَـرٌ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।"তাদের নিকট এসেছে সুসংবাদ, যাতে আছে সাবধানবাণী।" -পারা ২৭, রুকূ ৮

مُزْدَجَرٌ : বাধা দানকারী।

مُزْدَجَرٌ : শব্দটি مُتَنَاهٍ ইসমে ফায়েলের সীগার অর্থে, চরম সতর্ককারী, বাধা দানকারী, যারপর সতর্কের আর কোন স্তর থাকে না। নেহায়েত সতর্ককারী। যারফলে উচুস্তরের জ্ঞান অর্জিত হতে পারে চিন্তা ফিকিরের শর্তে।

مُزْدَجَرٌ : শব্দটি ظرف مكان অথবা مصدر ميمي ও হতে পারে। অর্থ বাধা প্রদান করা।

مُزْدَجَرٌ : শব্দটি মূলত مزتجـر ছিল 'তা' কে 'দাল' দ্বারা পরিবর্তন করা হয়েছে। ازدجـار শব্দটি লাযিমও হতে পারে। মানে বিরত থাকা এবং মুতাআদ্দীও হতে পারে। মানে বিরত রাখা।

وَازْدُجِرَ فَاسْتُطِيرَ جُنُونًا : এখানে وَقَـالُوا مَجْنُـونٌ وَازْدُجِـرَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "এবং তারা (নূহ সম্প্রদায়) বলত, এতো এক পাগল"।

وَازْدُجِرَ (فى نسخة اى استطير) فَاسْتُطِيرَ جُنُونًا : তার পাগলামী দীর্ঘায়িত হয়েছে।

মুজাহিদ র. উক্ত ব্যাখ্যা করেছেন। তখন وَازْدُجِرَ শব্দটির আতফ হবে مجنـون এর উপর এবং সম্প্রদায়ের লোকদের উক্তি হবে। অনেক মুফাসসির وَازْدُجِر এর অর্থ করেছেন 'ভীতি প্রদর্শন করা হয়েছে"। তারা তাকে ভীতি প্রদর্শন করেছিল।

لَئِنْ لَمْ تَنْتَهِ يَا نُوحُ لَتَكُونَنَّ مِنَ الْمَرْجُـومِينَ : যদি তা না কর তবে তোমাকে প্রস্তরাঘাতে হত্যা করা হবে। তখন এটি আল্লাহ তাআলার বাণী হবে।

অর্থাৎ, আল্লাহ্ তাআলা বলেন যে, নুহ আ. এর সম্প্রদায় তাকে পাগল বলত। তাঁর দাওয়াতের কাজকে নিস্তব্ধ করার জন্য তাকে প্রস্তরাঘাতে হত্যার হুমকি দিয়েছিল। যদি দাওয়াত ও তাবলীগের কাজ বন্ধ না কর, তবে তোমাকে প্রস্তরাঘাতে হত্যা করা হবে।

دُسُرٌ أَضْلَاعُ السَّفِينَةِ : এখানে وَحَمَلْنَاهُ عَلَى ذَاتِ أَلْـوَاحٍ وَدُسُـرٍ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তখন আমি নূহকে (ঘুর্ণিঝড় থেকে রক্ষার জন্য আরোহণ করালাম কাষ্ঠ ও কীলক নির্মিত এক নৌযানে।"

دُسُرٌ : নৌকার কীলক।

وَالتَّحَبُّرُ لِمَنْ كَانَ كُفِرَ يَقُولُ كُفِرَ لَهُ جَزَاءٌ مِنَ اللهِ : এখানে تَجْرِي بِأَعْيُنِنَا جَزَاءً لِمَنْ كَانَ كُفِرَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "যা চলত আমার প্রত্যেক্ষ তত্ত্বাবধানে, এটা আল্লাহর পক্ষ হতে পুরস্কার তার জন্য যে প্রত্যাখ্যাত

হয়েছিল।" এর উদ্দেশ্য হল যে, এ শাস্তি আল্লাহ্ তাআলার পক্ষ থেকে ঐ ব্যক্তির জন্য পুরস্কার স্বরূপ, যাকে প্রত্যাখ্যান করা হয়েছিল। অর্থাৎ, হযরত নূহ আ.কে প্রত্যাখ্যানের কারণে এ শাস্তি অবতীর্ণ হয়েছিল।

مُحْتَضَرٌ يَحْضُرُونَ الْمَاءَ : এখানে وَنَبِّئْهُمْ أَنَّ الْمَاءَ قِسْمَةٌ بَيْنَهُمْ كُلُّ شِرْبٍ مُحْتَضَرٌ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "এবং তাকে জানিয়ে দাও যে, তাদের মধ্যে পানি বন্টন নির্ধারিত ( তোমাদের গৃহপালিত জন্তু ও উটের জন্য)এবং পানির অংশের জন্য প্রত্যেকে উপস্থিত হবে পালাক্রমে।"

مُحْتَضَرٌ : (ইসমে মাফউলের সীগা) তারা পানির জন্য উপস্থিত হবে।

وَقَالَ ابْنُ جُبَيْرٍ مُهْطِعِينَ النَّسَلَانُ الْخَبَبُ السِّرَاعُ : এখানে مُهْطِعِينَ إِلَى الدَّاعِي يَقُولُ الْكَافِرُونَ هَذَا يَوْمٌ عَسِرٌ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "তারা আহবানকারীর (ইসরাফীল আ.-এর) দিকে ছুটে আসবে ভীত-বিহ্বল হয়ে।"

কাফিররা বলবে 'কঠিন এইদিন"। (সাঈদ) ইবনে জুবায়ের র. বলেন, مُهْطِعِينَ اسم فاعل جمع مذكر من اهطاعَ মানে তারা মাথা ঝুকিয়ে দ্রুত চলবে।

আরবী ভাষায় النَّسَلَانُ الْخَبَبُ السِّرَاعُ শব্দগুলো দৌড়ানোর অর্থে ব্যবহৃত হয়। النَّسَلَانُ শব্দটির নূন ও সীনে যবর।

وَقَالَ غَيْرُهُ فَتَعَاطَى فَعَاطَهَا بِيَدِهِ فَعَقَرَهَا : এখানে فَنَادَوْا صَاحِبَهُمْ فَتَعَاطَى فَعَقَرَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "অত:পর তারা তাদের এক সংগী (কুদার)কে আহবান করল, সে তাকে ধরে হত্যা করল।"-২৭:৯

সাঈদ ইবনে জুবায়ের ব্যতীত অন্যরা বলেছেন, فَتَعَاطَى এর অর্থ, তারপর সে উষ্ট্রীটিকে ধরল এবং তাকে হত্যা করল"।

ইবনুত তীন বলেন, এখানে عَاطَهَا বলার কোন কারণ, আমার জানা নেই। তবে হতে পারে যে তাতে কলব হয়েছে, অর্থাৎ, তার আইন কালিমাকে লামের স্থানে রাখা হয়েছে। কেননা عطو শব্দের অর্থ হল হাত দ্বারা ধরা। আর عوط ও عيط এ দুটি শব্দের অর্থ উক্ত কলবের অথের্র অনুকূল নয়।-উমদাহ

সারকথা হল যে, عَاطَهَا এর মধ্যে কলব হয়েছে। অর্থাৎ, আইন কালিমাকে লামের স্থানে রাখা হয়েছে। এজন্য عطو অর্থ হাত দিয়ে ধরা।

الْمُحْتَظِرِ كَحِظَارٍ مِنَ الشَّجَرِ مُحْتَرِقٍ : এখানে إِنَّا أَرْسَلْنَا عَلَيْهِمْ صَيْحَةً وَاحِدَةً فَكَانُوا كَهَشِيمِ الْمُحْتَظِرِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আমি তাদের উপর আঘাত হেনেছিলাম (ফেরেশতার) এক মহানাদ দ্বারা, ফলে তারা হয়ে গেল খোয়ার প্রস্তুতকারীর বিখণ্ডিত শুষ্ক শাখা-প্রশাখার ন্যায়।-২৭:৯ অর্থাৎ, ফসল বা গৃহপালিত পশু ইত্যাদির সুরক্ষার জন্য বেড়া তৈরি করা হয়। এটা কিছুদিন পর শুকিয়ে চুরমার হয়ে যায়। তেমনিভাবেসামূদ সম্প্রদায় ধ্বংস ও বিনাশ হয়ে যায়। আরবরা ক্ষেতের পাশেএমন বেড়া দিবারাত্রি দেখত। তাই তারা এ দৃষ্টান্ত ভাল করে বুঝত।

الْمُحْتَظِرِ : শুষ্ক গাছের বেড়া যা জ্বলে গেছে, حضر يحضر حضرا من ض নিষেধ করা, বারন করা।- حظيرة حرام، ممنوع، محظور، বেড়া, এমন প্রতিটি বস্তু যা তোমার ও অন্যের মাঝে প্রতিবন্ধক হয়।

وَازْدُجِرَ افْتُعِلَ مِنْ زَجَرْتُ : এখানে وقالوا مجنون وازدجر আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

فَاسْتَطِيرَ جُنُونًا دُسُرٍ أَضْلَاعُ السَّفِينَةِ وَقَالَ ابْنُ جُبَيْرٍ مُهْطِعِينَ النَّسَلَانُ الْخَبَبُ السِّرَاعُ كُفِرَ فَعَلْنَا بِهِ وَبِهِمْ مَا فَعَلْنَا جَزَاءً لِمَا صُنِعَ بِنُوحٍ وَأَصْحَابِهِ يُقَالُ الْأَشَرُ الْمَرَحُ

তরজমা পূর্বে করা হয়েছে।

ازْدُجِرَ : বাবে افتعال থেকে زَجَرْتُ হতে সীগা। বাবে افتعال এর ت কে د দ্বারা পরিবর্তন করা হয়েছে।

جزاء لمن كــان كفــر এখানে : كُفِرَ فَعَلْنَا بِهِ وَبِهِمْ مَا فَعَلْنَا جَزَاءً لِمَا صُنِعَ بِنُوحٍ وَأَصْحَابِهِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আমি নূহ এবং তাঁর গোত্রের সাথে যা করেছি তা প্রতিদান ছিল ঐ আমলের যা তাঁর কওমের লোকেরা তাঁর ও তাঁর সাথীদের সাথে করেছিল।"-২৭:৮

عَذَابٌ حَقٌّ : مُسْتَقِرٌّ এখানে وَلَقَدْ صَبَّحَهُمْ بُكْرَةً عَذَابٌ مُسْتَقِرٌّ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "প্রত্যূষে বিরামহীন শাস্তি তাদেরকে আঘাত করল।"-২৭:৯

مُسْتَقِرٌّ আল্লাহর পক্ষ হতে শাস্তি,যা জাহান্নাম পর্যন্ত তাদের সাথে স্থায়ী থাকবে।

يُقَالُ الْأَشَرُ الْمَرَحُ (فى نسخة و) التجبر এখানে : سَيَعْلَمُونَ غَدًا مَنِ الْكَذَّابُ الْأَشِرُ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে "আগামীকাল তারা জানবে, কে মিথ্যাবাদী, দাম্ভিক।"-২৭:৯

الْأَشَرُ : দাম্ভিকতা ও অহংকার।

## بَاب وَانْشَقَّ الْقَمَرُ وَإِنْ يَرَوْا آيَةً يُعْرِضُوا

**২৫৫০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "চন্দ্র বিদীর্ণ হয়েছে, তারা কোন নিদর্শন দেখলে মুখ ফিরিয়ে নেয়।"-৫৪ : ১-২

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى عَنْ شُعْبَةَ وَسُفْيَانَ عَنْ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ ابْنِ مَسْعُودٍ قَالَ انْشَقَّ الْقَمَرُ عَلَى عَهْدِ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِرْقَتَيْنِ فِرْقَةً فَوْقَ الْجَبَلِ وَفِرْقَةً دُونَهُ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اشْهَدُوا

৩৮৭. মুসাদ্দাদ র........ ইব্‌নে মাসউদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সময় চাঁদ দ্বিখণ্ডিত হয়েছে। এক খণ্ড পাহাড়ের উপর এবং অপর খণ্ড পাহাড়ের নিচে পড়েছিল। তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, তোমরা সাক্ষী থাক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি মানাকিবের ৫১০ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ أَخْبَرَنَا ابْنُ أَبِي نَجِيحٍ عَنْ مُجَاهِدٍ عَنْ أَبِي مَعْمَرٍ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ انْشَقَّ الْقَمَرُ وَنَحْنُ مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَصَارَ فِرْقَتَيْنِ فَقَالَ لَنَا اشْهَدُوا اشْهَدُوا

৩৮৮. আলী র....... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, চন্দ্র বিদীর্ণ হল। এ সময় আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে ছিলাম। তা দু'টুকরো হয়ে গেল। তখন তিনি আমাদের বললেন, তোমরা সাক্ষী থাক, তোমরা সাক্ষী থাক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ بُكَيْرٍ قَالَ حَدَّثَنِي بَكْرٌ عَنْ جَعْفَرٍ عَنْ عِرَاكِ بْنِ مَالِكٍ عَنْ عُبَيْدِ اللَّهِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ بْنِ مَسْعُودٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ انْشَقَّ الْقَمَرُ فِي زَمَانِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৩৮৯. ইয়াহইয়া ইবনে বুকায়র র......... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যামানায় চাঁদ বিদীর্ণ হয়েছিল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি ৫১৩ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا يُونُسُ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ قَتَادَةَ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ سَأَلَ أَهْلُ مَكَّةَ أَنْ يُرِيَهُمْ آيَةً فَأَرَاهُمُ انْشِقَاقَ الْقَمَرِ

৩৯০. আবদুল্লাহ্ ইব্নে মুহাম্মদ র........ আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, মক্কাবাসীরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে একটি নিদর্শন দেখানোর দাবি জানাল। তখন তিনি তাদের চাঁদ বিদীর্ণ হওয়ার নিদর্শন দেখালেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি ৫১৩ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

حَدَّثَنَا مُسَدَّدٌ حَدَّثَنَا يَحْيَى حَدَّثَنَا شُعْبَةُ عَنْ قَتَادَةَ عَنْ أَنَسٍ قَالَ انْشَقَّ الْقَمَرُ فِرْقَتَيْنِ

৩৯১. মুসাদ্দাদ র........ আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, চন্দ্র দ্বিখণ্ডিত হয়েছে।

**ব্যাখ্যা :**

**চাঁদ দ্বিখণ্ডিত হওয়ার মুজিযা**

হিজরতের পাঁচ বৎসর পূর্বে একবার রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মিনায় তাশরীফ আনলেন। তখন মক্কার মুশরিকরা সমবেত হয়ে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে আসল। তন্মধ্যে ওয়ালীদ ইবনে মুগীরা, আস ইবনে ওয়াইল, নযর ইবনে হারিস প্রমুখও ছিল। তারা আল্লাহর রাসূলের কাছে তাঁর নবুওয়াতের নিদর্শন দেখাতে বলল। অন্য বর্ণনায় আছে যে, তারা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে চাঁদ দ্বিখণ্ডিত করে দেখাতে বলল। এ ঘটনাটি ঘটে এক পূর্ণিমা রজনীতে। আল্লাহ তা'আলা স্পষ্ট মুজিযা দেখালেন যে চাঁদ দ্বিখণ্ডিত হয়ে গেছে। লোকজন হতভম্ব হয়ে দেখছিল। হতভম্ব হয়ে লোকেরা তাদের চোখ কাপড় দিয়ে মুছছিল। চাঁদের দিকে তাকালেই দ্বিখণ্ডিত মনে হত। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উপস্থিত সবাইকে বললেন, তোমরা প্রত্যক্ষ কর এবং সাক্ষী থাক। লোকেরা যখন পরিষ্কারভাবে মুজিযা দেখল তখন তা আবার পরস্পরে মিলে গেল।

এ স্পষ্ট মুজিযাকে কোন চক্ষুষ্মান ব্যক্তির পক্ষে অস্বীকার করা সম্ভব ছিল না। কিন্তু মক্কার মুশরিকরা বলতে লাগল যে, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যাদু করেছে। এখন আশপাশের দেশ থেকে আগন্তুকদের অপেক্ষা কর যে, তারা কি বলে। কেননা এটা অসম্ভব যে মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পুরা বিশ্ববাসীকে যাদু করবেন। বায়হাকী ও ইমাম আবু দাউদ তায়ালিসী হযরত ইবনে মাসউদ রা. থেকে রেওয়ায়াত বর্ণনা করেন যে, বহির্দেশের মুসাফিরদের থেকে তারা খোজ নিলে, তারাও চাঁদকে দ্বিখণ্ডিত দেখার কথা স্বীকার করল।

কিন্তু উক্ত সাক্ষ্য প্রদানের পরও তারা ঈমান আনল না বরং বলল سحر مستمر অর্থাৎ, এটি একটি চিরাচরিত যাদু। (অচিরেই এর প্রতিক্রিয়া বিলীন হয়ে যাবে।) তাদের এ অস্বীকারের দরুণ এই আয়াতগুলো অবতীর্ণ হয়

اقْتَرَبَتِ السَّاعَةُ وَانْشَقَّ الْقَمَرُ وَإِنْ يَرَوْا آيَةً يُعْرِضُوا وَيَقُولُوا سِحْرٌ مُسْتَمِرٌّ

হযরত মাওলানা ইদরীস কান্দলভী র. লিখেন, চাঁদ দ্বিখণ্ডিত হওয়ার মুজিযা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর যুগে সংগঠিত হওয়া কুরআন ও হাদীসে মুতাওয়াতির এবং সহীহ সনদ দ্বারা প্রমাণিত। পূর্ববর্তী ও পরবর্তীদের সকলেই এর উপর ঐক্যমত। নগন্য কিছু সংখ্যক লোক যারা وانشق القمر এর ব্যাখ্যায় سينشق القمر বলেছেন তা, কুরআন, হাদীস ও ইজমা বিরোধী।-সীরাতে মুস্তফা

**চাঁদ দ্বিখণ্ডিত হওয়ার ঘটনায় কিছু প্রশ্নোত্তর**

উক্ত ঘটনার উপর গ্রীক দর্শনের ভিত্তিতে প্রশ্ন হল যে, আকাশ ও উর্ধ্বজগতের বস্তুসমূহের মধ্যে ফাটল এবং জোড়া লাগানো সম্ভব নয়। তবে এটি কেবলমাত্র একটি দাবী। এর উপর যত প্রমাণ পেশ করা হয়েছে তা সবই ভিত্তিহীন। কেননা ইসলামী দার্শনিকগণ এসকল প্রমাণাদির অসারতা স্পষ্টভাবে বর্ণনা করেছেন। আজ পর্যন্ত যৌক্তিক কোন প্রমাণ

চাঁদ বিদীর্ণ হওয়া অসম্ভব- একথা প্রমাণ করতে পারে নি। কিন্তু অজ্ঞ লোকেরা প্রতিটি জটিল বিষয়কে অসম্ভব মনে করে। কিন্তু একথা দিবালোকের ন্যায় স্পষ্ট যে, মুজিযা বলাই হয় ঐ কাজকে যা অস্বাভাবিক,সাধারণ নিয়ম বহির্ভূত হয় ও লোকজনকে হতভম্ব করে দেয়। অনথ্যায় যা সাধারণত ঘটে থাকে, তাকে কেউ মুজিযা বলে না।

দ্বিতীয় প্রশ্ন করা হয় যে, যদি এত বড় ঘটনা সংঘটিত হয়ে থাকে, তাহলে দুনিয়ার ইতিহাসে তার উল্লেখ থাকত। কিন্তু এখানে চিন্তার বিষয় হল যে, উক্ত ঘটনা মক্কা শরীফে রাত্রি বেলায় সংঘটিত হয়েছিল। ঐ সময় অন্যান্য রাষ্ট্রে দিবস ছিল। সেখানে উক্ত ঘটনা প্রকাশ হওয়ার কোন প্রশ্নই উঠে না। আবার কোন কোন রাষ্ট্রে তখন অর্ধরাত্র বা শেষ রাত্র ছিল। সাধারণত লোকজন তখন ঘুমিয়ে থাকে। জাগ্রত ব্যক্তিরাও সব সময় চাঁদের দিকে তাকিয়ে থাকে না। উক্ত ঘটনাতো অনেক দূরের কথা। আমরা অনেক সময় শুনে থাকি যে, অমুক রাষ্ট্রে চন্দ্রগ্রহণ লেগেছিল। বর্তমানে তো পূর্বে থেকেই ঘোষণা করে দেওয়া হয় যে, অমুক দিন চন্দ্রগ্রহণ হবে। এরপরও হাজারো লোক এ সংবাদ সম্পর্কে অনবহিত থাকে। অতএব এটাকে এর প্রমাণরূপে পেশ করা যাবে না যে চন্দ্রগ্রহণ হয়নি।

সুতরাং চাঁদ দ্বিখণ্ডিত হওয়ার ঘটনা পৃথিবীর সাধারণ ইতিহাসে উল্লেখ না থাকা উক্ত ঘটনা মিথ্যা হওয়ার প্রমাণ হতে পারে না।

এছাড়া ভারতীয় উপমহাদেশের প্রসিদ্ধ ও নির্ভরযোগ্য ইতিহাসগ্রন্থ তারীখে ফেরেশতায় উল্লেখ রয়েছে যে, ভারত উপমহাদেশের মহারাজা মালিবার এ ঘটনা স্বচক্ষে দেখে তা আপন ডায়েরীতে লিখিয়ে নেন। এে গটনায় প্রভাবিত হয়ে ইসলাম কবুল করেন। উপরে আবু দাউদ তায়ালিসী ও ইমাম বায়হাকীর বর্ণনা দ্বারা বুঝা যায় যে, স্বয়ং মক্কার মুশরিকরা অন্যান্য রাষ্ট্রের লোকদের থেকে উক্ত ঘটনার খোঁজ নিয়েছিল। ফলে তারাও এ ঘটনার সত্যায়ণ করেছিল।-মা'আরিফুল কুরআন

## بَاب تَجْرِي بِأَعْيُنِنَا جَزَاءً لِمَنْ كَانَ كُفِرَ وَلَقَدْ تَرَكْنَاهَا آيَةً فَهَلْ مِنْ مُدَّكِرٍ قَالَ قَتَادَةُ أَبْقَى اللَّهُ سَفِينَةَ نُوحٍ حَتَّى أَدْرَكَهَا أَوَائِلُ هَذِهِ الْأُمَّةِ

**২৫৫১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যা চলত আমার প্রত্যক্ষ তত্ত্বাবধানে, এই পুরস্কার তাঁর জন্য, যে প্রত্যাখ্যাত হয়েছিল। আমি একে রেখে দিয়েছি এক নিদর্শনরূপে; অতএব, উপদেশ গ্রহণকারী কেউ আছে কি?"-৫৪ : ১৪ –১৫

কাতাদা র. বলেন, আল্লাহ্ তা'আলা নূহ আ. -এর নৌকাটি রেখে দিয়েছেন। ফলে এ উম্মতের প্রথম যুগের লোকেরাও তা পেয়েছে।

حَدَّثَنَا حَفْصُ بْنُ عُمَرَ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْأَسْوَدِ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ كَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ فَهَلْ مِنْ مُدَّكِرٍ

৩৯২. হাফ্‌স ইব্‌নে উমর র......... আবদুল্লাহ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম فَهَلْ مِنْ مُدَّكِرٍ পড়তেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

مُدَّكِر : দালের সাথে। মূলত যাল সহ ছিল। হরফে মাজহুর যাল থেকে হরফে মাহমুস তা এর দিকে যাওয়া কঠিন বিধায় তা কে দাল দ্বারা পরিবর্তন করা হয়েছে মাখরাজ নিকটবর্তী হওয়ার দরুন। এরপর যাল কে দাল দ্বারা নিকটবর্তী মাখরাজের দরুন পরিবর্তন করে দাল কে দাল এর মধ্যে ইদগাম করা হয়েছে। কেউ কেউ مُذَّكِر যাল এর সাথে পড়েন। এজন্য ইবনে মাসউদ রা. বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম مُدَّكِر পড়তেন।-কাসতাল্লানী

مُدَّكِر : পূর্ববর্তী কিছু আলেম مُدَّكِر কে ذ দ্বারা مُذَّكِر পড়েন। ইমাম বুখারী র. এ হাদীসের উপর পাঁচটি অনুচ্ছেদ এনেছেন। প্রত্যেক অনুচ্ছেদে উক্ত সুরার একটি আয়াত উল্লেখ করেছেন। এরপর আবার এ হাদীস উল্লেখ করেছেন একথা বুঝানোর জন্য যে প্রত্যেক বর্ণনাই مُدَّكِرٍ দাল সহকারে।

بَاب وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْآنَ لِلذِّكْرِ فَهَلْ مِنْ مُدَّكِرٍ قَالَ مُجَاهِدٌ يَسَّرْنَا هَوَّنَّا قِرَاءَتَهُ বুখারী ৭২২

**২৫৫২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি কুরআনকে সহজ করে দিয়েছি উপদেশ গ্রহণের জন্য, অতএব উপদেশ গ্রহণকারী কেউ আছে কি? মুজাহিদ র. বলেন, هَوَّنَّا قِرَاءَتَهُ - আমি এর পঠন পদ্ধতি সহজ করে দিয়েছি।"

**ব্যাখ্যা :** الذِّكْر শব্দটি মুখস্থ করা এবং উপদেশ গ্রহণ করা উভয় অর্থেই ব্যবহৃত হয়। উভয় অর্থ এখানে উদ্দেশ্য হতে পারে।এমনকি একটি যের যবরও ভূল হয় না।প্রায় দেড় হাজার বছর যাবৎ প্রতি যুগে সর্বস্তরের মুসলমানদেরমধ্যে গ্রামে গ্রামেহাজারো লাখো হাফিজের সিনায় আল্লাহর কুরআন সংরক্ষিত। উদ্দেশ্য হল এই যে, আল্লাহ তাআলা কুরআন মজীদকে মুখস্থ করার জন্য সহজ করে দিয়েছেন। যার দরুণ আমরা দেখতে পাই যে, কুরআন মজীদই একমাত্র গ্রন্থ মুসলমানদের অসংখ্য ছোট বাচ্চা অল্প বয়সে পুর্ণ কুরআন মুখস্থ করতে পারে। পক্ষান্তরে অন্যান্য আসমানী কিতাব তাওরাত, ইঞ্জিল, যাবুর এগুলো এরূপ পুর্ণ মুখস্থের কথা শুনা যায় না।

يَسَّرْنَا : এর এ অর্থও হতে পারে যে, কূরআন মজীদের বিষয়বস্তু থেকে শিক্ষা ও উপদেশ গ্রহণ করা অতি সহজ। এমনকি তা থেকে শিক্ষিত ও অশিক্ষিত প্রত্যেক শ্রেণীর লোকজনই উপকার অর্জন করতে পারে।

**حَدَّثَنَا** مُسَدَّدٌ عَنْ يَحْيَى عَنْ شُعْبَةَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْأَسْوَدِ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّه كَانَ يَقْرَأُ فَهَلْ مِنْ مُدَّكِرٍ

৩৯৩. মুসাদ্দাদ র......... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম فَهَلْ مِنْ مُدَّكِرٍ পড়তেন (মূলপাঠে ছিল مذكر -কিন্তু আরবী ব্যাকরণ অনুযায়ী কুরআনে ব্যবহৃত হয়েছে مُدَّكِرٍ।

ব্যাখ্যা : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

## بَاب أَعْجَازُ نَخْلٍ مُنْقَعِرٍ فَكَيْفَ كَانَ عَذَابِي وَنُذُرِ

**২৫৫৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "উন্মুলিত খেজুর কাণ্ডের ন্যায়, কী কঠোর ছিল আমার শাস্তি ও সতর্কবাণী।"-৫৪ : ২০ -২১

اعجاز : عجز এর বহুবচন। শিকড়। نذر : نذير এর বহুবচন। ভীতি প্রদর্শণকারী।

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا زُهَيْرٌ عَنْ أَبِي إِسْحَاقَ أَنَّهُ سَمِعَ رَجُلًا سَأَلَ الْأَسْوَدَ فَهَلْ مِنْ مُدَّكِرٍ أَوْ مُذَّكِرٍ فَقَالَ سَمِعْتُ عَبْدَ اللَّهِ يَقْرَؤُهَا فَهَلْ مِنْ مُدَّكِرٍ قَالَ وَسَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَؤُهَا فَهَلْ مِنْ مُدَّكِرٍ دَالًا

৩৯৪. আবু নু'আঈম র........ আবু ইসহাক র. . সূত্রে বর্ণিত, তিনি এক ব্যক্তিকে আসওয়াদ র.-এর নিকট জিজ্ঞেস করতে শুনেছেন যে, আয়াতের মধ্যে فَهَلْ مِنْ مُدَّكِرٍ না فَهَلْ مِنْ مُذَّكِرٍ তিনি বললেন, আমি আবদুল্লাহ্ কে আয়াতখানা فَهَلْ مِنْ مُدَّكِرٍ পড়তে শুনেছি। তিনি বলেছেন, আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে আয়াতখানা 'দাল' দিয়ে পড়তে শুনেছি।

**ব্যাখ্যা:** এটি আবদুল্লাহ ইবনে মাসউদ রা.-এর উক্ত হাদীসের দ্বিতীয় সূত্র।

## بَاب فَكَانُوا كَهَشِيمِ الْمُحْتَظِرِ وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْآنَ لِلذِّكْرِ فَهَلْ مِنْ مُدَّكِرٍ

**২৫৫৪. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "ফলে তারা হয়ে গেল খোঁয়াড় প্রস্তুতকারীর দ্বিখণ্ডিত শুষ্ক, শাখা-প্রশাখার ন্যায়। আমি কুরআনকে উপদেশ গ্রহণের জন্য সহজ করে দিয়েছি; অতএব, উপদেশ গ্রহণকারী কেউ আছে কী?-"৫৪ : ৩১ ৩২

এ অনুচ্ছেদ আয়াতের ব্যাখ্যা প্রসংগে إِنَّا أَرْسَلْنَا عَلَيْهِمْ صَيْحَةً وَاحِدَةً فَكَانُوا كَهَشِيمِ الْمُحْتَظِرِ وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْآنَ لِلذِّكْرِ فَهَلْ مِنْ مُدَّكِرٍ শব্দটি সিফাতে মুশাববাহা। শুষ্ক কর্তিত বৃক্ষ।

**حَدَّثَنَا** عَبْدَانُ أَخْبَرَنَا أَبِي عَنْ شُعْبَةَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْأَسْوَدِ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَرَأَ فَهَلْ مِنْ مُدَّكِرٍ الْآيَةَ

৩৯৫. আবদান র........আবদুল্লাহ্ ইবনে মাসউদ রা. সূত্রে বর্ণিত, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম فَهَلْ مِنْ مُدَّكِرٍ الْآيَةَ পড়েছেন।

ব্যাখ্যাঃ এটি উল্লেখিত হাদীসের অপর একটি সূত্র।

## بَاب وَلَقَدْ صَبَّحَهُمْ بُكْرَةً عَذَابٌ مُسْتَقِرٌّ فَذُوقُوا عَذَابِي وَنُذُرِ إِلَى فَهَلْ مِنْ مُدَّكِرٍ

**২৫৫৫. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "প্রত্যূষে বিরামহীন শাস্তি তাদেরকে আঘাত করল এবং আমি বললাম, আস্বাদন কর আমার শাস্তি ও সতর্কবাণীর পরিণাম।"

**حَدَّثَنَا** مُحَمَّدٌ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْأَسْوَدِ عَنْ عَبْدِ اللَّهِ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّهُ قَرَأَ فَهَلْ مِنْ مُدَّكِرٍ

৩৯৬. মুহাম্মদ র........আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পড়েছেন-

فَهَلْ مِنْ مُدَّكِرٍ

ব্যাখ্যাঃ এটি উল্লেখিত হাদীসের অপর একটি সূত্র।

## বুখারী ৭২২ بَاب قوله وَلَقَدْ أَهْلَكْنَا أَشْيَاعَكُمْ فَهَلْ مِنْ مُدَّكِرٍ

**২৫৫৬. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "আমি (শাস্তি দিয়ে) ধ্বংস করেছি তোমাদের মত দলগুলোকে, অতএব, তা থেকে উপদেশ গ্রহণকারী কেউ আছে কি?"-৫৪ : ৫১

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْأَسْوَدِ بْنِ يَزِيدَ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ قَرَأْتُ عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَهَلْ مِنْ مُذَّكِرٍ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَهَلْ مِنْ مُدَّكِرٍ

৩৯৭. ইয়াহইয়া র........ আবদুল্লাহ্ . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সামনে (দালের জায়গায় যাল দিয়ে فَهَلْ مِنْ مُذَّكِرٍ পড়ার পর তিনি বললেন : فَهَلْ مِنْ مُدَّكِرٍ।

ব্যাখ্যাঃ এটি উল্লেখিত হাদীসের অপর একটি সূত্র।

## بَاب قَوْلُهُ سَيُهْزَمُ الْجَمْعُ وَيُوَلُّونَ الدُّبُرَ

**২৫৫৭. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "এ দল তো শীঘ্র পরাজিত হবে এবং পৃষ্ঠ প্রদর্শন করবে।"-৫৪ : ৫৫

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ اللَّهِ بْنِ حَوْشَبٍ حَدَّثَنَا عَبْدُ الْوَهَّابِ حَدَّثَنَا خَالِدٌ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ ح و حَدَّثَنِي مُحَمَّدٌ حَدَّثَنَا عَفَّانُ بْنُ مُسْلِمٍ عَنْ وُهَيْبٍ حَدَّثَنَا خَالِدٌ عَنْ عِكْرِمَةَ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ وَهُوَ فِي قُبَّةٍ يَوْمَ بَدْرٍ اللَّهُمَّ إِنِّي أَنْشُدُكَ عَهْدَكَ وَوَعْدَكَ اللَّهُمَّ إِنْ تَشَأْ لَا تُعْبَدْ بَعْدَ الْيَوْمِ فَأَخَذَ أَبُو بَكْرٍ بِيَدِهِ فَقَالَ حَسْبُكَ يَا رَسُولَ اللَّهِ أَلْحَحْتَ عَلَى رَبِّكَ وَهُوَ يَثِبُ فِي الدِّرْعِ فَخَرَجَ وَهُوَ يَقُولُ سَيُهْزَمُ الْجَمْعُ وَيُوَلُّونَ الدُّبُرَ

৩৯৮. মুহাম্মদ ইব্‌নে আবদুল্লাহ্ ইব্‌নে হাওশাব র......... মুহাম্মাদ ইব্‌নে ইয়াহইয়া) র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত যে, রাসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বদর যুদ্ধের দিন একটি ছোট্ট তাঁবুতে অবস্থান করে এ দোয়া করছিলেন– হে আল্লাহ্! আমি তোমাকে তোমার ওয়াদা ও অঙ্গীকার (যা তুমি স্বীয় নবীর সাহায্য ও কাফেরদের বিরুদ্ধে বিজয়ের ব্যাপারে করেছ) বাস্তবায়ন কামনা করছি! আয় আল্লাহ! তুমি যদি চাও (এগুটি কয়েক মুসলিমকেও ধ্বংস করে দেবে), আজকের দিনের পর তোমার ইবাদত না করা হোক .......(অর্থাৎ, আজ যদি আমরা শেষ হয়েযাই তবে তো তোমার ইবাদত বন্ধ হয়ে যাবে। ভূপৃষ্ঠে কেবল দেব- দেবীর পূঁজা- অর্চনা হবে।) ঠিক এ সময়ই আবু বকর সিদ্দীক রা. তাঁর হস্তধারণ পূর্বক বললেন, ইয়া রাসূলাল্লাহ! (ব্যাস, ক্ষান্ত করুন, ইয়া রাসূলুল্লাহ!) যথেষ্ট হয়েছে। আপনি আপনার প্রতিপালকের নিকট অনুনয়-বিনয়ের সাথে বহু দোয়া করেছেন। এ সময় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বর্ম পরিহত অবস্থায় উঠে দাঁড়িয়ে গেলেন। তিনি আয়াত দু'টো পড়তে পড়তে তাঁবু থেকে বেরিয়ে এলেন, سَيُهْزَمُ الْجَمْعُ وَيُوَلُّونَ الدُّبُرَ " এ দল তো শীঘ্রই পরাজিত হবে এবং পৃষ্ঠ প্রদর্শন করবে।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি জিহাদের ৪০৮ নং পৃষ্ঠায়, মাগাযীর ৫৬৪ পৃষ্ঠায় এবং তাফসীরের ৭২২ নং পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

বিস্তারিত ব্যাখ্যার জন্য নসরুল বারী মাগাযীর ৫নং হাদীসের ব্যাখ্যা দ্রষ্টব্য।

## بَاب قَوْلِه بَلْ السَّاعَةُ مَوْعِدُهُمْ وَالسَّاعَةُ أَدْهَى وَأَمَرُّ يَعْنِي مِنْ الْمَرَارَةِ বুখারী ৭২২

**২৫৫৮. অনুচ্ছেদ** : আল্লাহ তাআলার বাণী: "বরং কিয়ামত তাদের শাস্তির নির্ধারিত কাল এবং কিয়ামত হবে কঠিনতর ও তিক্ততর।"-৫৪ : ৫১

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى حَدَّثَنَا هِشَامُ بْنُ يُوسُفَ أَنَّ ابْنَ جُرَيْجٍ أَخْبَرَهُمْ قَالَ أَخْبَرَنِي يُوسُفُ بْنُ مَاهَكٍ قَالَ إِنِّي عِنْدَ عَائِشَةَ أُمِّ الْمُؤْمِنِينَ قَالَتْ لَقَدْ أُنْزِلَ عَلَى مُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِمَكَّةَ وَإِنِّي لَجَارِيَةٌ أَلْعَبُ بَلْ السَّاعَةُ مَوْعِدُهُمْ وَالسَّاعَةُ أَدْهَى وَأَمَرُّ

৩৯৯. ইবরাহীম মূসা র......... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন,

بَلْ السَّاعَةُ مَوْعِدُهُمْ وَالسَّاعَةُ أَدْهَى وَأَمَرُّ

আয়াতটি মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি মক্কায় অবতীর্ণ হয়েছে। আমি তখন কিশোরী ছিলাম, খেলাধুলা করতাম।

**ব্যাখ্যা** : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি এখানে সংক্ষিপ্তাকারে উল্লেখ করা হয়েছে। উক্ত সনদে হাদীসটি ফাযায়েলুল কুরআনে সবিস্তারে উল্লেখ করা হবে।

يُوسُفُ بْنُ مَاهَكَ হায়ের উপর যবর। অর্থ ছোট চাঁদ। এটি القمر এর তাসগীর।-কাসতাল্লানী। أَدْهَى অর্থ, বড় বিপদ, অতি ভয়ংকর أَمَرُّ শব্দটি ইসমে তাফযীলের সীগা। مرارة থেকে উদগত, যার অর্থ তিক্ততা।

হাদীসটি এখানে সংক্ষিপ্ত। বিস্তারিতভাবে ফাযায়েলুল কুরআনে উল্লেখ করা হবে।

**حَدَّثَنِي** إِسْحَاقُ حَدَّثَنَا خَالِدٌ عَنْ خَالِدٍ عَنْ عِكْرِمَةَ عَنِ ابْنِ عَبَّاسٍ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ وَهُوَ فِي قُبَّةٍ لَهُ يَوْمَ بَدْرٍ أَنْشُدُكَ عَهْدَكَ وَوَعْدَكَ اللَّهُمَّ إِنْ شِئْتَ لَمْ تُعْبَدْ بَعْدَ الْيَوْمِ أَبَدًا فَأَخَذَ أَبُو بَكْرٍ بِيَدِهِ وَقَالَ حَسْبُكَ يَا رَسُولَ اللَّهِ فَقَدْ أَلْحَحْتَ عَلَى رَبِّكَ وَهُوَ فِي الدِّرْعِ فَخَرَجَ وَهُوَ يَقُولُ سَيُهْزَمُ الْجَمْعُ وَيُوَلُّونَ الدُّبُرَ بَلْ السَّاعَةُ مَوْعِدُهُمْ وَالسَّاعَةُ أَدْهَى وَأَمَرُّ

৪০০. ইসহাক র. ....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, বদর যুদ্ধের দিন নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ছোট্ট একটি তাঁবুতে অবস্থান করে বলছিলেন (অর্থাৎ, দোআ করেছিলেন) আয় আল্লাহ্! আমি তোমার কাছে তোমার সে ওয়াদা ও অঙ্গীকার (যা তুমি স্বীয় নবীর সাহায্য এবং কাফেরদের বিরুদ্ধে বিজয়ের ব্যাপারে করেছিলে) বাস্তবায়ন কামনা করছি। হে আল্লাহ্! যদি তুমি চাও, আজকের পর আর কখনো তোমার ইবাদত না করা হোক (অর্থাৎ, আজকে যদি আমরা খতম হয়ে যাই তবে আপনার ইবাদত শেষ হয়ে যাবে। ভূপৃষ্ঠে হবে শুধু প্রতিমাপূজা)......। ঠিক এ সময় আবু বকর রা. রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর হস্ত ধারণ করে বললেন, ইয়া রাসূলুল্লাহ্! যথেষ্ট হয়েছে। আপনি আপনার প্রতিপালকের কাছে অনুনয়-বিনয়ের সাথে বহু দোয়া করেছেন। এ সময় তিনি লৌহবর্ম পরিহিত ছিলেন। এরপর তিনি এ আয়াত পড়তে পড়তে (তাঁবু থেকে) বেরিয়ে এলেন : سَيُهْزَمُ الْجَمْعُ وَيُوَلُّونَ الدُّبُرَ بَلْ السَّاعَةُ مَوْعِدُهُمْ وَالسَّاعَةُ أَدْهَى وَأَمَرُّ এ দল তো শীঘ্রই পরাজিত হবে এবং পৃষ্ঠ প্রদর্শন করবে। বরং কিয়ামত তাদের শাস্তির নির্ধারিত কাল এবং কিয়ামত হবে কঠিনতর ও তিক্ততর"।-৫৪ : ৪৫-৪৬

ব্যাখ্যা : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি পূর্বের অনুচ্ছেদে উল্লেখ করা হয়েছে।

বুখারী ৭২৩

## سُورَةُ الرَّحْمَنِ

## সূরা আর রহমান

আয়াত ৭৮, রুকূ ৩, মক্কী

سُورَةُ الرَّحْمَنِ وَقَالَ مُجَاهِدٌ بِحُسْبَانٍ كَحُسْبَانِ الرَّحَى وَقَالَ غَيْرُهُ وَأَقِيمُوا الْوَزْنَ يُرِيدُ لِسَانَ الْمِيزَانِ وَالْعَصْفُ بَقْلُ الزَّرْعِ إِذَا قُطِعَ مِنْهُ شَيْءٌ قَبْلَ أَنْ يُدْرِكَ فَذَلِكَ الْعَصْفُ وَالرَّيْحَانُ رِزْقُهُ (في نسخة ورقه) وَالْحَبُّ الَّذِي يُؤْكَلُ مِنْهُ وَالرَّيْحَانُ فِي كَلَامِ الْعَرَبِ الرِّزْقُ وَقَالَ بَعْضُهُمْ وَالْعَصْفُ يُرِيدُ الْمَأْكُولَ مِنَ الْحَبِّ وَالرَّيْحَانُ النَّضِيجُ الَّذِي لَمْ يُؤْكَلْ وَقَالَ غَيْرُهُ الْعَصْفُ وَرَقُ الْحِنْطَةِ وَقَالَ الضَّحَّاكُ الْعَصْفُ التِّبْنُ وَقَالَ أَبُو مَالِكٍ الْعَصْفُ أَوَّلُ مَا يَنْبُتُ تُسَمِّيهِ النَّبَطُ هَبُورًا وَقَالَ مُجَاهِدٌ الْعَصْفُ وَرَقُ الْحِنْطَةِ وَالرَّيْحَانُ الرِّزْقُ وَالْمَارِجُ اللَّهَبُ الْأَصْفَرُ وَالْأَخْضَرُ الَّذِي يَعْلُو النَّارَ إِذَا أُوقِدَتْ وَقَالَ بَعْضُهُمْ عَنْ مُجَاهِدٍ رَبُّ الْمَشْرِقَيْنِ لِلشَّمْسِ فِي الشِّتَاءِ مَشْرِقٌ وَمَشْرِقٌ فِي الصَّيْفِ وَرَبُّ الْمَغْرِبَيْنِ مَغْرِبُهَا فِي الشِّتَاءِ وَالصَّيْفِ لَا يَبْغِيَانِ لَا يَخْتَلِطَانِ

الْمُنْشَآتُ مَا رُفِعَ قِلْعُهُ مِنَ السُّفُنِ فَأَمَّا مَا لَمْ يُرْفَعْ قِلْعُهُ فَلَيْسَ بِمُنْشَأَةٍ وَقَالَ مُجَاهِدٌ كَالْفَخَّارِ كَمَا يُصْنَعُ الْفَخَّارُ الشُّوَاظُ لَهَبٌ مِنْ نَارٍ وَنُحَاسٌ النُّحَاسُ الصُّفْرُ يُصَبُّ عَلَى رُءُوسِهِمْ فَيُعَذَّبُونَ بِهِ خَافَ مَقَامَ رَبِّهِ يَهُمُّ بِالْمَعْصِيَةِ فَيَذْكُرُ اللَّهَ عَزَّ وَجَلَّ فَيَتْرُكُهَا مُدْهَامَّتَانِ سَوْدَاوَانِ مِنَ الرِّيِّ صَلْصَالٍ طِينٌ خُلِطَ بِرَمْلٍ فَصَلْصَلَ كَمَا يُصَلْصِلُ الْفَخَّارُ وَيُقَالُ مُنْتِنٌ يُرِيدُونَ بِهِ صَلَّ يُقَالُ صَلْصَالٌ كَمَا يُقَالُ صَرَّ الْبَابُ عِنْدَ الْإِغْلَاقِ وَصَرْصَرَ مِثْلُ كَبْكَبْتُهُ يَعْنِي كَبَبْتُهُ فَاكِهَةٌ وَنَخْلٌ وَرُمَّانٌ وَقَالَ بَعْضُهُمْ لَيْسَ الرُّمَّانُ وَالنَّخْلُ بِالْفَاكِهَةِ وَأَمَّا الْعَرَبُ فَإِنَّهَا تَعُدُّهَا فَاكِهَةً كَقَوْلِهِ عَزَّ وَجَلَّ حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى فَأَمَرَهُمْ بِالْمُحَافَظَةِ عَلَى كُلِّ الصَّلَوَاتِ ثُمَّ أَعَادَ الْعَصْرَ تَشْدِيدًا لَهَا كَمَا أُعِيدَ النَّخْلُ وَالرُّمَّانُ وَمِثْلُهَا أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يَسْجُدُ لَهُ مَنْ فِي السَّمَوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ ثُمَّ قَالَ وَكَثِيرٌ مِنَ النَّاسِ وَكَثِيرٌ حَقَّ عَلَيْهِ الْعَذَابُ وَقَدْ ذَكَرَهُمُ اللَّهُ عَزَّ وَجَلَّ فِي أَوَّلِ قَوْلِهِ مَنْ فِي السَّمَوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ وَقَالَ غَيْرُهُ أَفْنَانٍ أَغْصَانٍ وَجَنَى الْجَنَّتَيْنِ دَانٍ مَا يُجْتَنَى قَرِيبٌ وَقَالَ الْحَسَنُ فَبِأَيِّ آلَاءِ نِعَمِهِ وَقَالَ قَتَادَةُ رَبِّكُمَا تُكَذِّبَانِ يَعْنِي الْجِنَّ وَالْإِنْسَ وَقَالَ أَبُو الدَّرْدَاءِ كُلَّ يَوْمٍ هُوَ فِي شَأْنٍ يَغْفِرُ ذَنْبًا وَيَكْشِفُ كَرْبًا وَيَرْفَعُ قَوْمًا وَيَضَعُ آخَرِينَ وَقَالَ ابْنُ عَبَّاسٍ بَرْزَخٌ حَاجِزٌ الْأَنَامُ الْخَلْقُ نَضَّاخَتَانِ فَيَّاضَتَانِ ذُو الْجَلَالِ ذُو الْعَظَمَةِ وَقَالَ غَيْرُهُ مَارِجٌ خَالِصٌ مِنَ النَّارِ يُقَالُ مَرَجَ الْأَمِيرُ رَعِيَّتَهُ إِذَا خَلَّاهُمْ يَعْدُو بَعْضُهُمْ عَلَى بَعْضٍ وَيُقَالُ مَرَجَ أَمْرُ النَّاسِ مَرِيجٍ مُلْتَبِسٌ مَرَجَ الْبَحْرَيْنِ اخْتَلَطَ الْبَحْرَانِ مِنْ مَرَجْتَ دَابَّتَكَ تَرَكْتَهَا سَنَفْرُغُ لَكُمْ سَنُحَاسِبُكُمْ لَا يَشْغَلُهُ شَيْءٌ عَنْ شَيْءٍ وَهُوَ مَعْرُوفٌ فِي كَلَامِ الْعَرَبِ يُقَالُ لَأَتَفَرَّغَنَّ لَكَ وَمَا بِهِ شُغْلٌ يَقُولُ لَآخُذَنَّكَ عَلَى غِرَّتِكَ

وَأَقِيمُوا الْوَزْنَ - আয়াতে الْوَزْنَ- এর অর্থ হচ্ছে পাল্লার ডাণ্ডি। الْعَصْفُ অর্থ ঘাস। ফসল পাকার পূর্বে যে চারাগুলোকে কেটে ফেলা হয় সেগুলোকে الْعَصْفُ বলা হয়। الْعَصْفُ অর্থ শস্যের পাতা এবং জমিন থেকে উৎপাদিত দানা যা ভক্ষণ করা হয়। আরবী ভাষায় রিযকের অর্থে ব্যবহৃত হয়। কারো মতে, الْعَصْفُ অর্থ খাওয়ার উপযোগী দানা এবং الرَّيْحَانُ অর্থ খাওয়ার অনুপযোগী পাকা দানা। মুজাহিদ ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, الْعَصْفُ অর্থ গমের পাতা। যাহ্‌হাক র. বলেন, الْعَصْفُ মানে ভূষি। আবু মালিক র. বলেন, সর্বপ্রথম যা উৎপন্ন হয় তাকে الْعَصْفُ বলে। হাবশী ভাষায় এটাকে বলে هَبُور। মুজাহিদ বলেন, الْعَصْفُ অর্থ গমের পাতা। الرَّيْحَانُ মানে রিযিক। الْمَارِجُ হলুদ এবং সবুজ বর্ণের অগ্নিশিখা যা আগুনের উপরিভাগে পরিদৃষ্ট হয় যখন তা প্রজ্বলিত করা হয়। মুজাহিদ র. থেকে কোন কোন মুফাসসির বলেন, رَبُّ الْمَشْرِقَيْنِ এর অর্থ সূর্যের শীতকালীন উদয়স্থল ও গ্রীষ্মকালে সূর্যের দুই অস্তস্থল। لَا يَبْغِيَانِ অর্থ তারা মিলিত হয় না। الْمُنْشَآتُ অর্থ নদীতে পাল তোলা নৌকা। আর যে নৌকার পাল তোলা হয়নি তাকে مُنْشَأَةٌ বলা হয় না। মুজাহিদ বলেন, كَالْفَخَّارِ نُحَاسٌ অর্থ পিতল, যা তাদের মাথার উপর ঢালা হবে এবং এর দ্বারা তাদেরকে শাস্তি দেয়া হবে। خَافَ مَقَامَ رَبِّهِ অর্থ হচ্ছে, সে গুনাহ্ করার ইচ্ছা করে; কিন্তু তার আল্লাহর কথা স্মরণ হয়ে যায়। অবশেষে সে গুনাহ্ করার ইচ্ছা বর্জন করে ফেলে। الشُّوَاظُ অর্থ- অগ্নি শিখা। مُدْهَامَّتَانِ অর্থ দেখতে কালো হবে সজীবতার কারণে। صَلْصَالٍ অর্থ মাটি বালির সাথে মিশে চাড়া মাটির মত ঝনঝন করে। বলা হয় صَلْصَالٌ অর্থ দুর্গন্ধময়। শব্দটির মূল ছিল صَلَّ বলা হয় صَلْصَالٌ যেমন صَرَّ الْبَابُ .... বলা হয় صَرْصَرًا শব্দটি كَبْكَبْتُهُ এর মত।

فَاكِهَةٌ وَنَخْلٌ وَرُمَّانٌ : অর্থাৎ, যার মূল অর্থ ফলমুল, খেজুর ও আনার। কারো মতে খেজুর ও আনার ফাকিহা বা ফল নয়, কিন্তু আরবরা এগুলোকেও ফল বলে গণ্য করে। খেজুর ও আনার ফলমূলের মধ্যে শামিল থাকা সত্ত্বেও উপরোক্ত আয়াতে

ফলমূলের কথা উল্লেখ করে এরপর খেজুর ও আনারের কথা উল্লেখ করা হয়েছে। এটি এমন যেমন আল্লাহ তা'আলার বাণী حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى "সকল নামাযের হেফাজত করো, বিশেষত মধ্যবর্তী নামাযের।" এখানে আল্লাহ তা'আলা সকল সালাতের প্রতি যত্নবান হবার জন্য নির্দেশ দিয়েছেন। এতে মধ্যবর্তী নামাযও অন্তর্ভূক্ত রয়েছে। তারপরও আল্লাহ তা'আলা গুরুত্ব বোঝানোর জন্য সাধারন নামাযের পর আসরের নামাযের কথা আলাদাভাবে উল্লেখ করেছেন। এরূপভাবে খেজুর ও আনার ইত্যাদির কথা পূনরায় উল্লেখ করেছেন। যেমনভাবে أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يَسْجُدُ لَهُ مَنْ فِي السَّمَوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ "তুমি কি দেখ না যে, আল্লাহকে সিজদা করে যা কিছু আছে আকাশমণ্ডলীতে ও পৃথিবীতে ... ।"-২২ : ২৮ - এর মধ্যে সকল মানুষ শামিল থাকা সত্ত্বেও وَكَثِيرٌ مِنَ النَّاسِ وَكَثِيرٌ حَقَّ عَلَيْهِ الْعَذَابُ আয়াতাংশটি পরে উল্লেখ করা হয়েছে (সুতরাং খেজুর ও আনারকে ফলমূল বহির্ভূত বলা ঠিক নয়)। মুজাহিদ র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেন, أَفْنَانٍ অর্থ ডালাসমূহ। وَجَنَى الْجَنَّتَيْنِ دَانٍ - দুই উদ্যানের ফল হবে তাদের নিকটবর্তী।-৫৫ : ৫৪

উভয় উদ্যানের ফল যা পড়া হবে তা খুবই নিকটবর্তী হবে। হাসান র. বলেন, فَبِأَيِّ آلَاءِ অর্থ আল্লাহর কোন নেয়ামতকে? কাতাদা র. বলেন, মানব এবং দানব জাতিকে বোঝাবার জন্য رَبِّكُمَا تُكَذِّبَانِ দ্বি-বচনের শব্দ ব্যবহার করা হয়েছে। আবুদ দারদা রা. বলেন, كُلَّ يَوْمٍ هُوَ فِي شَأْنٍ (তিনি প্রত্যহ গুরুত্বপূর্ণ কার্যে রত)-এর ভাবার্থ হচ্ছে প্রত্যহ তিনি মানুষের গুনাহ মাফ করেন, বিপদ বিদূরিত করেন, এক সম্প্রদায়কে সুউচ্চ মর্যাদায় অধিষ্ঠিত করেন এবং অপর সম্প্রদায়ের অবনতি ঘটান। ইব্‌নে আব্বাস রা. বলেন, بَرْزَخٌ অর্থ অন্তরাল। الْأَنَامُ অর্থ সৃষ্টজীব। نَضَّاخَتَانِ অর্থ খায়ের ও বরকতে উচ্ছলিত। ذُو الْجَلَالِ অর্থ মহিমময়। ইব্‌নে আব্বাস রা. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, مَارِجٌ অর্থ নির্ধূম অগ্নিশিখা। রাজা প্রজাদেরকে পূর্ণ স্বাধীনতা দিয়ে দেয়ার পর তারা যখন পরস্পর পরস্পরের প্রতি অবাধে অত্যাচার করতে আরম্ভ করে তখন বলা হয়, مَرَجَ الْأَمِيرُ رَعِيَّتَهُ - مَرَجَ أَمْرُ النَّاسِ অর্থ মানুষের বিষয়টি গোলমেলে হয়ে পড়েছে। مَرِيجٍ অর্থ দোদুল্যমান। مَرَجَ الْبَحْرَيْنِ অর্থ দুই সমুদ্র পরস্পর মিলিত হয়ে গিয়েছে। مَرَجْتَ دَابَّتَكَ থেকে এর উৎপত্তি অর্থাৎ, তুমি ছেড়ে দিয়েছে। سَنَفْرُغُ لَكُمْ অর্থ অচিরেই আমি তোমাদের হিসাব গ্রহণ করব। কারণ, কোন অবস্থা আল্লাহ্ তা'আলাকে অন্য অবস্থা থেকে গাফিল করতে পারে না। এ ধরনের ব্যবহার-বিধি আরবী ভাষায় সুপ্রসিদ্ধ। যেমন বলা হয়, لَأَتَفَرَّغَنَّ لَكَ وَمَا بِهِ شُغْلٌ -অথচ তার কোন ব্যস্ততা নেই (বরং এ ধরনের কথা ধমকস্বরূপ বলা হয়ে থাকে)। এ বাক্যের মাধ্যমে বক্তা শ্রোতাকে এ কথাই বোঝাতে চায় যে, অবশ্যই আমি তোমাকে তোমার এ গাফলতের মজা আস্বাদন করাব।

وَقَالَ مُجَاهِدٌ بِحُسْبَانٍ كَحُسْبَانِ الرَّحَى : এখানে الشَّمْسُ وَالْقَمَرُ بِحُسْبَانٍ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। 'সূর্য ও চন্দ্র আবর্তন করে নির্ধারিত কক্ষপথে।"-২৭:১১

মুজাহিদ র. বলেন, بِحُسْبَانٍ এর অর্থ চন্দ্র ও সূর্য চাক্কির মত ঘুরছে।

بِحُسْبَانٍ : কেউ কেউ বলেন, بِحُسْبَانٍ এটি حساب অর্থে মাসদার। যেমন غفران سبحان قران ইত্যাদির ন্যায়।

কেউ কেউ বলেছেন, حُسْبَانٍ শব্দটি حساب এর বহুবচন। যেমন- شهاب এর বহুবচন شهبان এবং راكب و راهب এর বহুবচন ركبان و رهبان।

আয়াতের উদ্দেশ্য হল, চন্দ্র ও সূর্যের আবর্তনে মানব জীবনের সকল কাজ নির্ভরশীল। রাত-দিনের আবর্তন, বস্তুর পরিবর্তন, মাস ও বছর নির্ধারণ সব কিছু এক নির্ধারিত নিয়মে চলে।

وَقَالَ غَيْرُهُ وَأَقِيمُوا الْوَزْنَ يُرِيدُ لِسَانَ الْمِيزَانِ : এখানে وَأَقِيمُوا الْوَزْنَ بِالْقِسْطِ وَلَا تُخْسِرُوا الْمِيزَانَ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "ওজনের ন্যায্য মান প্রতিষ্ঠিত কর এবং ওজনে কম দিও না।" মুজাহিদ র. ব্যতীত অন্যরা বলেন, وَأَقِيمُوا الْوَزْنَ এর অর্থ হল- পাল্লার ডান্ডি।

وَالْعَصْفُ بَقْلُ الزَّرْعِ إِذَا قُطِعَ مِنْهُ شَيْءٌ قَبْلَ أَنْ يُدْرِكَ فَذَلِكَ الْعَصْفُ وَالرَّيْحَانُ رِزْقُهُ وَالْحَبُّ الَّذِي يُؤْكَلُ مِنْهُ وَالرَّيْحَانُ فِي كَلَامِ الْعَرَبِ الرِّزْقُ وَقَالَ بَعْضُهُمْ وَالْعَصْفُ يُرِيدُ الْمَأْكُولَ مِنَ الْحَبِّ وَالرَّيْحَانُ النَّضِيجُ الَّذِي لَمْ يُؤْكَلْ وَقَالَ غَيْرُهُ الْعَصْفُ وَرَقُ الْحِنْطَةِ وَقَالَ الضَّحَّاكُ الْعَصْفُ التِّبْنُ وَقَالَ أَبُو مَالِكٍ الْعَصْفُ أَوَّلُ مَا يَنْبُتُ تُسَمِّيهِ النَّبَطُ هَبُورًا وَقَالَ مُجَاهِدٌ الْعَصْفُ وَرَقُ الْحِنْطَةِ وَالرَّيْحَانُ الرِّزْقُ

এখানে والحب ذو العصف و الريحان আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "শস্য, যার মধ্যে ভূষিও রয়েছে, খাদ্যদ্রব্যও রয়েছে।"-২৭:১১

ঘাস ফসল পাকার পূর্বে যে চারাগুলো কেটে ফেলা হয় সেগুলোকেই الْعَصْفُ বলা হয়। الرَّيْحَانُ অর্থ, শস্যের পাতা, এবং জমিন থেকে উৎপাদিত দানা যা ভক্ষণ করা হয়, আরবী ভাষায় রিযকের অর্থে ব্যবহৃত হয়। কারো মতে, الْعَصْفُ অর্থ খাওয়ার উপযোগী দানা এবং الرَّيْحَانُ অর্থ খাওয়ার উপযোগী পাকা দানা (কাচা অনুপযোগী)। মুজাহিদ র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, الْعَصْفُ অর্থ গমের পাতা।

যাহহাক র. বলেন, الْعَصْفُ মানে ভূষি। আবু মালিক র. বলেন, সর্বপ্রথম যা উৎপন্ন হয় তাকে الْعَصْفُ বলা হয়। কৃষকদের ভাষায় তাকে هبور বলা হয়।

মুজাহিদ র. বলেন, الْعَصْفُ গমের পাতা। الرَّيْحَانُ অর্থ রিযিক।

وَخَلَقَ الْجَانَّ مِنْ مَارِجٍ مِنْ نَارٍ এখানে : وَالْمَارِجُ اللَّهَبُ الْأَصْفَرُ وَالْأَخْضَرُ الَّذِي يَعْلُو النَّارَ إِذَا أُوقِدَتْ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "এবং জিনকে সৃষ্টি করেছেন নির্ধূম অগ্নিশিখা হতে।"

الْمَارِجُ : হলুদ এবং সবুজ বর্ণের অগ্নিশিখা যা আগুনের উপরিভাগে পরিদৃষ্টি হয় যখন তা প্রজ্বলিত করা হয়।

رب المشرقين و رب المغربين এখানে : وَقَالَ بَعْضُهُمْ عَنْ مُجَاهِدٍ رَبُّ الْمَشْرِقَيْنِ لِلشَّمْسِ فِي الشِّتَاءِ مَشْرِقٌ وَمَشْرِقٌ فِي الصَّيْفِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। 'তিনিই দুই উদয়াচল ও দুই অস্তাচলের নিয়ন্তা।"-২৭:১১

মুজাহিদ র. থেকে কোন কোন মুফাসসির বলেন, رَبُّ الْمَشْرِقَيْنِ শব্দে الْمَشْرِقَيْنِ অর্থ সূর্যের শীতকালীন উদয়স্থল ও গ্রীষ্মকালের উদয়াচল। অনুরূপভাবে وَرَبُّ الْمَغْرِبَيْنِ এর المغربين অর্থ : শীত ও গ্রীষ্মকালে সূর্যের দুই অস্তস্থল।

উদ্দেশ্য হল,শীত ও গ্রীষ্মকালে সূর্যের উদয়স্থল পরিবর্তন হয় এজন্য শীতকালে সূর্যের উদয়স্থল হয় একটি। আর গ্রীষ্মকালে হয় আরেকটি এতদুভয়স্থলকে মাশরিকাইন বলে ব্যক্ত করা হয়েছে। একই কথা মাগরিবাইনের ক্ষেত্রেও।

مَرَجَ الْبَحْرَيْنِ يَلْتَقِيَانِ بَيْنَهُمَا بَرْزَخٌ لَا يَبْغِيَانِ এখানে لَا يَبْغِيَانِ لَا يَخْتَلِطَانِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে।

"তিনিই প্রবাহিত করেন দুই দরিয়া যেগুলো পরস্পরে মিলিত হয়, কিন্তু এগুলোর মাঝে রয়েছে এক অন্তরাল যা তারা অতিক্রম করতে পারে না।"-২৭:১১

لَا يَبْغِيَانِ অর্থ–মিলিত হয় না। অর্থাৎ, যেখানে মিষ্টি ও লোনা দরিয়া একত্রে প্রবাহিত হয়, সেখানেও একটি আরেকটির সাথে মিশ্রিত হয়ে যায় না। বরং এক দিকে মিষ্টি আরেক দিকে লোনা পানি থাকে।

وَلَهُ الْجَوَارِ الْمُنْشَآتُ فِي الْبَحْرِ كَالْأَعْلَامِ এখানে : الْمُنْشَآتُ مَا رُفِعَ قِلْعُهُ مِنَ السُّفُنِ فَأَمَّا مَا لَمْ يُرْفَعْ قِلْعُهُ فَلَيْسَ بِمُنْشَأَةٍ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "সমুদ্রে বিচরণশীল পর্বত পরিমাণ অর্নব-পোতসমূহ তাঁরই নিয়ন্ত্রণাধীন।"

الْمُنْشَآتُ অর্থ নদীতে পাল তোলা নৌকা। আর যে নৌকার পাল তোলা হয়নি তাকে مُنْشَأَةٌ বলা হয় না।

خَلَقَ الْإِنْسَانَ مِنْ صَلْصَالٍ كَالْفَخَّارِ এখানে : وَقَالَ مُجَاهِدٌ كَالْفَخَّارِ كَمَا يُصْنَعُ الْفَخَّارُ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "মানুষ (অর্থাৎ, মানব জাতির আদি পিতা আদম আ.)-কে তিনি সৃষ্টি করেছেন শুষ্ক পোড়া মাটির মত মৃত্তিকা থেকে।"

الْفَخَّارُ صلصال : মাটি বালির সাথে মিশে পোড়া মাটির মত ঝনঝন করে এটাকে বলা হয়

يُرْسَلُ عَلَيْكُمَا مِنْ نَارٍ এখানে : الشُّوَاظُ لَهَبٌ مِنْ نَارٍ وَنُحَاسٌ النُّحَاسُ الصُّفْرُ يُصَبُّ عَلَى رُءُوسِهِمْ فَيُعَذَّبُونَ بِه خَافَ شُوَاظٌ وَنُحَاسٌ فَلَا تَنْتَصِرَانِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। **"তোমাদের প্রতি প্রেরিত হবে অগ্নিশিখা ও ধুম্রপুঞ্জ তখন তোমরা প্রতিরোধ করতে পারবে না।"-২৭:১২**

النُّحَاسُ অর্থ পিতল, যা তোমাদের (জাহান্নামীদের) মাথার উপর ঢালা হবে এবং এর দ্বারা তাদেরকে শাস্তি দেওয়া হবে।

الشُّوَاظُ لَهَبٌ مِنْ نَارٍ : এখানে يُرْسَلُ عَلَيْكُمَا مِنْ نَارٍ আয়াতের প্রতি ইঙ্গিত। "তোমাদের উভয়ের প্রতি প্রেরিত হবে অগ্নিশিখা।"

الشُّوَاظُ এর অর্থ : অগ্নিশিখা।

خَافَ مَقَامَ رَبِّه يَهُمُّ بِالْمَعْصِيَةِ فَيَذْكُرُ اللّٰهَ عَزَّ وَجَلَّ فَيَتْرُكُهَا : এখানে وَلِمَنْ خَافَ مَقَامَ رَبِّهِ جَنَّتَانِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েছে। "আর যে ব্যক্তি আল্লাহর সম্মুখে উপস্থিত হওয়ার ভয় রাখে, তার জন্য রয়েছে দুটি উদ্যান।"-২৭:১৩

من خَافَ مَقَامَ رَبِّه : অর্থ হচ্ছে, সে গোনাহ করার ইচ্ছা করে, কিন্তু তার আল্লাহর কথা স্মরণ হয়ে যায়। অবশেষে সে গোনাহ করার ইচ্ছা বর্জন করে ফেলে।

مُدْهَامَّتَانِ سَوْدَاوَانِ مِنَ الرِّيِّ : এখানে مُدْهَامَّتَانِ আয়াতের প্রতি ইঙ্গিত করা হয়েওছ। "ঘন সবুজ দুটি উদ্যান।"-২৭:১৩

مُدْهَامَّتَانِ অর্থ : দেখতে কালো হবে সজীবতার দরুণ। উদ্দেশ্য হল– বাগান দুটি অধিক সজীবতার দরুণ কালো মনে হবে।

صَلْصَالٍ طِينٌ خُلِطَ بِرَمْلٍ فَصَلْصَلَ كَمَا يُصَلْصِلُ الْفَخَّارُ وَيُقَالُ مُنْتِنٌ يُرِيدُونَ بِه صَلَّ يُقَالُ صَلْصَالٌ كَمَا يُقَالُ صَرَّ الْبَابُ عِنْدَ الْإِغْلَاقِ وَصَرْصَرَ مِثْلُ كَبْكَبْتُهُ يَعْنِي كَبَبْتُهُ :

এখানে خَلَقَ الْإِنْسَانَ مِنْ صَلْصَالٍ كَالْفَخَّارِ আয়াতের প্রতি ইঙ্গিত। **"মানুষকে তিনি সৃষ্টি করেছেন পোড়া মাটির মত শুষ্ক মৃত্তিকা হতে।"-২৭:১১**

صَلْصَال : বলা হয়, যে মাটি বালির সাথে মিশে পোড়া মাটির মত ঝন ঝন করে। বলা হয়, صَلْصَال অর্থ দুগর্ন্ধময়। শব্দটি মূল ছিল– صَلْ বলা হয় যেমন– صل اللحم গোশত দুগর্ন্ধময় বাসি হয়ে গেছে। বলা হয় صل অর্থাৎ, উভয়ের অর্থ এক। যেমন বলা হয় صر الباب অর্থাৎ, বন্ধ করার সময় দরজা আওয়াজ করল। এবং صرصر ও। অর্থাৎ, صر এবং صرصر উভয়ের অর্থ এক -আওয়াজ করা। এটা এমনি যেমন كَبْكَبْتُهُ এবং كَبَبْتُهُ দুভাবেই ব্যবহার করা হয়। (অর্থাৎ, এ থেকে এসেছে আল্লাহর বানী فكبكبوا فيها) এমনি صل এবং صَلْصَلَ উভয়টি সঠিক।

فَاكِهَةٌ وَنَخْلٌ وَرُمَّانٌ وَقَالَ بَعْضُهُمْ لَيْسَ الرُّمَّانُ وَالنَّخْلُ بِالْفَاكِهَةِ وَأَمَّا الْعَرَبُ فَإِنَّهَا تَعُدُّهَا فَاكِهَةً كَقَوْلِه عَزَّ وَجَلَّ حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى فَأَمَرَهُمْ بِالْمُحَافَظَةِ عَلَى كُلِّ الصَّلَوَاتِ ثُمَّ أَعَادَ الْعَصْرَ تَشْدِيدًا لَهَا كَمَا أُعِيدَ النَّخْلُ وَالرُّمَّانُ وَمِثْلُهَا أَلَمْ تَرَ أَنَّ اللّٰهَ يَسْجُدُ لَهُ مَنْ فِي السَّمٰوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ ثُمَّ قَالَ وَكَثِيرٌ مِنَ النَّاسِ وَكَثِيرٌ حَقَّ عَلَيْهِ الْعَذَابُ وَقَدْ ذَكَرَهُمُ اللّٰهُ عَزَّ وَجَلَّ فِي أَوَّلِ قَوْلِه مَنْ فِي السَّمٰوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ :

এখানে فِيهَا فَاكِهَةٌ وَالنَّخْلُ ذَاتُ الْأَكْمَامِ আয়াতের প্রতি ইঙ্গিত। "সেখানে রয়েছে ফলমূল-খর্জুর ও আনার।"-২৭:১৩

فَاكِهَةٌ وَنَخْلٌ وَرُمَّانٌ অর্থ, ফলমূল, খেজুর ও আনার। لَيْسَ الرُّمَّانُ وَالنَّخْلُ بالفاكهة কারো মতে খেজুর ও আনার فَاكِهَةٌ নয়। কিন্তু আবরীয় লোকেরা এগুলোকেও ফল বলে গণ্য করে। খেজুর ও আনার ফলমূলের মধ্যে গণ্য হওয়া সত্ত্বেও উপরোক্ত আয়াতে ফলমূলের কথা উল্লেখ করে এরপর খেজুর ও আনারের কথা উল্লেখ করা হয়েছে। যেমন – حَافِظُوا عَلَى الصَّلَوَاتِ وَالصَّلَاةِ الْوُسْطَى এর মাঝে সকল নামাযের প্রতি যত্নবান হবার নির্দেশ প্রদান করত: পরে আবার বিশেষভাবে আসরের নামাযের প্রতি বিশেষভাবে যত্নবান হবার নির্দেশ দেওয়া হয়েছে। যেমনিভাবে النَّخْلُ وَالرُّمَّانُ এর কথা উল্লেখ করা হয়েছে فَاكِهَةٌএর পর। এমনিভাবে আল্লাহ তা'আলার বাণী أَلَمْ تَرَ أَنَّ اللَّهَ يَسْجُدُ لَهُ مَنْ فِي السَّمَوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ "তুমি কি দেখলে না যে, আল্লাহকে সিজদা করে যা কিছু আছে আকাশমণ্ডলীতে ও পৃথিবীতে।" এর মধ্যে সকল মানুষ শামিল থাকা সত্ত্বেও। এরপর ইরশাদ করেছেন- وَكَثِيرٌ مِنَ النَّاسِ وَكَثِيرٌ حَقَّ عَلَيْهِ الْعَذَابُ

অথচ পূর্বে আল্লাহ ইরশাদ করেছেন- مَنْ فِي السَّمَوَاتِ وَمَنْ فِي الْأَرْضِ আয়াতাংশটি পরে উল্লেখ করা হয়েছে।

ইমাম বুখারী র. এর উদ্দেশ্য হল যেমনিভাবে উক্ত দুই আয়াতে আতফ দ্বারা ভিন্নতা বুঝানো উদ্দেশ্য নয়, ঠিক তেমনিভাবে فَاكِهَةٌ وَنَخْلٌ وَرُمَّانٌ এর মধ্যে আতফ দ্বারা ভিন্নতা বুঝানো উদ্দেশ্য নয়, বরং فَاكِهَةٌ (ফলমূল) এর পরে وَنَخْلٌ وَرُمَّانٌ (খেজুর ও আনার) কে উল্লেখ করা হয়েছে ذكر التخصيص بعد التعميم (অর্থাৎ, ব্যাপকভাবে উল্লেখের পর গুরুত্ব বুঝানোর জন্য কিছু বিষয়কে বিশেষভাবে উল্লেখ করা) হিসেবে।

**ব্যাখ্যা :** وَقَالَ بَعْضُهُمْ : আল্লামা কিরমানী এবং তাওযীহ গ্রন্থকার বলেন যে, بَعْضُهُمْ দ্বারা ইমাম আবু হানীফা উদ্দেশ্য। ইমাম আবু হানীফা র. থেকে বর্ণিত আছে যে, যদি কেউ শপথ করে আমি فَاكِهَةٌ (ফল) খাব না, অত:পর সে খেজুর বা আনার খেয়ে নিল, তাহলে ইমাম আবু হানীফা র. এর মতে সে শপথ ভঙ্গকারী হবে না। কিন্তু ইমাম শাফেয়ী র. এর মতে শপথ ভঙ্গকারী হবে। মূলত শপথের বিষয়টি সমাজের প্রচলনের সাথে সম্পর্কিত। হতে পারে কুফায় খেজুর এবং আনার নিরেট فَاكِهَةٌ তথা ফলের অন্তর্ভুক্ত নয়। কেননা খেজুরের মধ্যে খাদ্যের গুণ রয়েছে। যার দরুণ মানুষ শুধু খেজুর খেয়ে জীবন-যাপন করতে পারে।এমনিভাবে আনার ফল হওয়ার পাশাপাশিওষুধও বটে। আমাদের ভারতবর্ষে রোগীকে আনার খেতে পরামর্শ দেয়া হয়এবং এর প্রতি গুরুত্বারোপ করা হয়। ইমাম আবু হানীফা র. খেজুর ও আনার ফলে অন্তর্ভুক্ত- একথা একেবারে অস্বীকার করেন নি। (বরং তিনি একথা বলেছেন যে, আনার ও খেজুর শুধু ফল নয় বরং তাতে খাদ্যের গুণও রয়েছে) নাহবের প্রসিদ্ধ ইমাম ফাররা র. ও ইমাম আবু হানীফা র. এর মত অভিমত ব্যক্ত করেছেন। সুতরাং নিশ্চিতরূপে একথা বলা যায় যে খেজুর ও আনারের ব্যাপারে ইমাম আবু হানীফা র. একক তা সঠিক নয়।

وَقَالَ غَيْرُهُ أَفْنَانٌ أَغْصَانٌ : মুজাহিদ র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, أَفْنَانٌ অর্থ ডালসমূহ। এখানে ذواتا افنان আয়াতের প্রতি ইঙ্গিত। "উভয়ই বহু শাখা ও পত্র-পল্লব বিশিষ্ট বৃক্ষে পূর্ণ।" أَفْنَانٌ শব্দটি فن এর বহুবচন। অর্থ–প্রকার।

এমনিভাবে ওরফ ও পরিভাষায় কোন কোন সময় বিদ্যা ও জ্ঞানের অর্থে ব্যবহৃত হয়। যেমন– বলা হয় فن تفسير، فن حديث (তাফসীর বিদ্যা, হাদীস শাস্ত্র) তখন فن এর অর্থ হবে, বিভিন্ন প্রকারের বৃক্ষ, বিভিন্ন রকম ফলবিশিষ্ট গাছ।

অথবা أَفْنَانٌ শব্দটি فنن এর বহুবচনও হতে পারে। যার অর্থ হচ্ছে সরল শাখা,নরম ও পাতলা ডাল।

وَجَنَى الْجَنَّتَيْنِ دَانٍ مَا يُجْتَنَى قَرِيبٌ : "দুই উদ্যানের ফল হবে তাদের নিকটবর্তী।"

অর্থাৎ, দুই উদ্যান থেকে যে ফলমূল সংগ্রহ করা হবে তা নিকটবর্তী হবে। (ফলে দাঁড়িয়ে, বসে শুয়ে সর্বাবস্থায় হস্তগত হবে বিনাশ্রমে।)

وَقَالَ الْحَسَنُ فَبِأَيِّ آلَاءِ نِعَمِه وَقَالَ قَتَادَةُ رَبِّكُمَا تُكَذِّبَانِ يَعْنِي الْجِنَّ وَالْإِنْسَ : এখানে فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "সুতরাং তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ নেয়ামতকে অস্বীকার করবে।"

ইমাম বুখারী র. آلَاء এর তাফসীর হাসান বসরী র. থেকে আর رَبِّكُمَا এর তাফসীর কাতাদা র. থেকে বর্ণনা করেন

হযরত হাসান বসরী র. বলেন, فَبِأَيِّ آلَاء অর্থ, আল্লাহর কোন নেয়ামতকে তোমরা অস্বীকার করবে? তথা হে জিন ও মানব জাতি! তোমরা তোমাদের রবের কোন নেয়ামতকে অস্বীকার করবে?

কাতাদাহ্ র. বলেন, মানব ও দানব জাতিকে বুঝাবার জন্য رَبِّكُمَا দ্বি-বচনের শব্দ ব্যবহার করা হয়েছে।

وَقَالَ أَبُو الدَّرْدَاء كُلَّ يَوْمٍ هُوَ فِي شَأْنٍ يَغْفِرُ ذَنْبًا وَيَكْشِفُ كَرْبًا وَيَرْفَعُ قَوْمًا وَيَضَعُ آخَرِينَ : এখানে كُلَّ يَوْمٍ هُوَ فِي شَأْنٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তিনি প্রত্যহ গুরুত্বপূর্ণ কাজে রত।"

হযরত আবুদ দারদা (উয়াইমির ইবনে মালিক) রা. বলেন এর ভাবার্থ হচ্ছে, প্রতিদিন তার একটি শান থাকে। প্রত্যহ তিনি কোন মানুষের গুনাহ মাফ করেন, কারো বিপদ বিদুরিত করেন, এক জাতিকে সুউচ্চ মর্যাদায় অধিষ্ঠিত করেন এবং অপর সম্প্রদায়ের অবনতি ঘটান। (কাউকে ইযযত দেন কাউকে বেইযযত করেন। ইত্যাদি)

**ঘটনা :** বর্ণনা করা হয় যে, এক ব্যক্তি খুবই বাকপটু ছিল। সে উলামায়ে কেরামকে নিশ্চুপ করে দিত। সে কোন এক মজলিসে বসল। সেখানে ইমাম আবু হানীফা র. ও ছিলেন কিন্তু তিনি বয়সে ছোট ছিলেন। ঐ ব্যক্তি উলামায়ে কেরামকে জিজ্ঞেস করল–"তোমাদের প্রভু এখন কি করছেন?" তখন উপস্থিত কেউ এ প্রশ্নের উত্তর দেয়ার সাহস করল না। তখন আমাদের ইমাম আবু হানীফা র. দাঁড়ালেন। তিনি বললেন, আমি উত্তর দিব, কিন্তু তুমি মিম্বর থেকে অবতরণ কর। কেননা তুমি প্রশ্নকারী আর আমি উত্তর প্রদানকারী। অত:পর তিনি মিম্বারে উঠলেন এবং বললেন, আমাদের প্রভূ এখন কি করছে তা তুমি দেখেছ? তোমাকে মিম্বর থেকে নামিয়ে, আমাকে উঠিয়েছেন। তখন লোকটি হতভম্ব হয়ে গেল।-ফয়যুল বারী ৪/২৪৩

**ফকীহুল উম্মতের মজলিস :** ফকীহুল উম্মত হযরত মাওলানা মুফতী মুযাফফার হুসাইন দা. বা. এক মজলিসে বলেন, ঐ মুনাজারায় আরো দুটি প্রশ্ন ছিল– ১. এখন আল্লাহ তাআলা কোন দিকে মুখ করে আছেন? তখন ইমাম আজম আবু হানীফা র. একটি বাতিয়ে জ্বালিয়ে জিজ্ঞেস করলেন, বল, এই আলোর মুখ কোন দিকে? অত:পর ঐ ব্যক্তি কিংকর্তব্যবিমুঢ় হয়ে গেল।

২. ঐ ব্যক্তি আরেকটি প্রশ্ন করলেন যে, আল্লাহর পূর্বে কি ছিল? তখন তিনি বললেন, একের আগে কি সংখ্যা ছিল। তখন ঐ ব্যক্তি নিরুত্তর হয়ে গেল। এ ঘটনার দ্বারা ইমাম আবু হানীফা র. এর প্রখর বুদ্ধিমত্তার পরিচয় পাওয়া যায়।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ بَرْزَخٌ حَاجِزٌ : এখানে مَرَجَ الْبَحْرَيْنِ يَلْتَقِيَانِ بَيْنَهُمَا بَرْزَخٌ لَا يَبْغِيَانِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। তরজমা পূর্বে করা হয়েছে।

হযরত ইবনে আব্বাস রা. বলেন, بَرْزَخٌ অর্থ : অন্তরাল।

الْأَنَامُ الْخَلْقُ : এখানে وَالْأَرْضَ وَضَعَهَا لِلْأَنَامِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তিনি পৃথিবীকে স্থাপন করেছেন সৃষ্ট জীবের জন্য।

الْأَنَامُ অর্থ সৃষ্ট জীব।

نَضَّاخَتَانِ فَيَّاضَتَانِ : এখানে فِيهِمَا عَيْنَانِ نَضَّاخَتَانِআয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "উভয় উদ্যানে আছে উচ্ছলিত দুই প্রসবন।"

نَضَّاخَتَانِ অর্থ খায়ের ও বরকতে উচ্ছলিত। অর্থাৎ, জান্নাতবাসীদের উপর বরকত বর্ষনকারী।

ذُو الْجَلَالِ ذُو الْعَظَمَةِ : এখানে تَبَارَكَ اسْمُ رَبِّكَ ذِي الْجَلَالِ وَالْإِكْرَامِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "কত মহান আপনার প্রতিপালকের নাম যিনি মহিমাময় ও মহানুভব।"

ذُو الْجَلَالِ অর্থ মহিমাময়।

وَقَالَ غَيْرُهُ مَارِجٌ خَالِصٌ مِنَ النَّارِ يُقَالُ مَرَجَ الْأَمِيرُ رَعِيَّتَهُ إِذَا خَلَّاهُمْ يَعْدُو بَعْضُهُمْ عَلَى بَعْضٍ وَيُقَالُ مَرَجَ أَمْرُ النَّاسِ مَرِيجٍ مُلْتَبِسٌ مَرَجَ الْبَحْرَيْنِ اخْتَلَطَ الْبَحْرَانِ مِنْ مَرَجْتَ دَابَّتَكَ تَرَكْتَهَا :

এখানে خلق الجان من مارج من نار আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "এবং জিনকে সৃষ্টি করেছেন নির্ধূম অগ্নিশিখা হইতে।"

ইবন আব্বাস রা. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, مَارِجٌ অর্থ নির্ধূম অগ্নিশিখা। রাজা প্রজাদেরকে পূর্ণ স্বাধীনতা দিয়ে দেয়ার পর তারা যখন পরস্পর পরস্পরের প্রতি অবাধে অত্যাচার করতে আরম্ভ করে তখন বলা হয় مَرَجَ الْأَمِيرُ رَعِيَّتَهُ।

مَرَجَ أَمْرُ النَّاسِ অর্থ : মানুষের বিষয়টি গোলমেলে হয়ে পড়েছে। مَرِيجٍ অর্থ হিজিবিজি,অস্পষ্ট,দোদুল্যমান। مَرَجَ الْبَحْرَيْنِ : দুই সমুদ্র পরস্পর মিলিত হয়ে গেছে। مَرَجْتَ دَابَّتَكَ থেকে এর উৎপত্তি। অর্থ্যাৎ তুমি তোমার প্রাণীটিকে ছেড়ে দিয়েছ।

سَنَفْرُغُ لَكُمْ سَنُحَاسِبُكُمْ لَا يَشْغَلُهُ شَيْءٌ عَنْ شَيْءٍ وَهُوَ مَعْرُوفٌ فِي كَلَامِ الْعَرَبِ يُقَالُ لَأَتَفَرَّغَنَّ لَكَ وَمَا بِهِ شُغْلٌ يَقُولُ لَآخُذَنَّكَ عَلَى غِرَّتِكَ :

এখানে سَنَفْرُغُ لَكُمْ أَيُّهَا الثَّقَلَانِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "হে মানুষ ও জিন! আমি অচিরেই তোমাদের প্রতি মনোনিবেশ করব।"

তিনি বলেন, سنفرغ لكم এর অর্থ : অচিরেই আমি তোমাদের হিসাব গ্রহণ করব। (এখানে فراغ প্রকৃত অর্থে ব্যবহৃত নয়) কারণ, কোন অবস্থা আল্লাহ্ তাআলাকে অন্য অবস্থা থেকে গাফেল করতে পারে না। এ ধরনের ব্যবহার-বিধি আরবী ভাষায় সুপ্রসিদ্ধ। যেমন– বলা হয় لاتفرغن لك অথচ তার কোন ব্যস্ততা নেই। (বরং এরূপ কথা ধমকস্বরূপ বলা হয়ে থাকে) এ বাক্যের মাধ্যমে বক্তা শ্রোতাকে একথাই বোঝাতে চায় যে, অবশ্যই আমি তোমাকে তোমার এ গাফলতের মজা আস্বাদন করাব।

قوله على غرة منك : على غرة منك اى على غفلة منك অর্থ হল তোমার গাফিলতিতে।

## بَاب قَوْلِهِ وَمِنْ دُونِهِمَا جَنَّتَانِ

**২৫৫৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : -"এবং এ উদ্যানদ্বয় ব্যতীত আরো দু'টি উদ্যান রয়েছে।"-৫৫ : ৬২

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ أَبِي الْأَسْوَدِ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ الصَّمَدِ الْعَمِّيُّ حَدَّثَنَا أَبُو عِمْرَانَ الْجَوْنِيُّ عَنْ أَبِي بَكْرِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ قَيْسٍ عَنْ أَبِيهِ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ جَنَّتَانِ مِنْ فِضَّةٍ آنِيَتُهُمَا وَمَا فِيهِمَا وَجَنَّتَانِ مِنْ ذَهَبٍ آنِيَتُهُمَا وَمَا فِيهِمَا وَمَا بَيْنَ الْقَوْمِ وَبَيْنَ أَنْ يَنْظُرُوا إِلَى رَبِّهِمْ إِلَّا رِدَاءُ الْكِبْرِ عَلَى وَجْهِهِ فِي جَنَّةِ عَدْنٍ

৪০১. আবদুল্লাহ্ ইব্‌নে আবুল আসওয়াদ র........ কায়স রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, (জান্নাতে) দু'টি উদ্যান থাকবে। এ দু'টির সকল পাত্র এবং এর অভ্যন্তরের সকল বস্তু রৌপ্য নির্মিত হবে এবং (জান্নাতে) আরো দু'টি উদ্যান থাকবে। এ দু'টির সকল পাত্র এবং অভ্যন্তরীণ সমুদয় বস্তু সোনার তৈরি হবে। জান্নাতে আদনে জান্নাতী লোকেরা তাদের প্রতিপালকের দর্শন লাভ করবে। এ জান্নাতবাসী এবং তাদের প্রতিপালকের এ দর্শনের মাঝে আল্লাহর সত্তার উপর জড়ানো তার বড়ত্বের চাদর ব্যতীত আর কোন বস্তু থাকবে না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল جَنَّتَان مِنْ فِضَّةٍ বাক্যে স্পষ্ট।

হাদীসটি কিতাবুত তাওহীদে ১১০৯ পৃষ্ঠায় আসবে।

جنتان মুবতাদা من فضة খবর।

قوله انيتهما الخ : এ বাক্যটি প্রথম মুবতাদার খবর। من فضة এর মুতাআল্লাক উহ্য আছে। মূল ইবারত হল انيتهما كائنة من فضة : وما فيهما এটি انيتهما এর উপর আতফ হয়েছে।

وجنتان মুবতাদা من ذهب খবর।

স্বর্নের দুটি বাগান হবে নৈকট্যপ্রাপ্তদের জন্য। আর রূপার দুটি বাগান হবে ডানহাতে আমলনামাপ্রাপ্তদের জন্য। যেমন. তাওহীদে এসেছে।

## بَاب حُورٌ مَقْصُورَاتٌ فِي الْخِيَامِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْحُورُ السُّودُ الْحَدَقِ وَقَالَ مُجَاهِدٌ مَقْصُورَاتٌ مَحْبُوسَاتٌ قُصِرَ طَرْفُهُنَّ وَأَنْفُسُهُنَّ عَلَى أَزْوَاجِهِنَّ قَاصِرَاتٌ لَا يَبْغِينَ غَيْرَ أَزْوَاجِهِنَّ

**২৫৬০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : حُورٌ مَقْصُورَاتٌ فِي الْخِيَامِ "তারা তাঁবুতে সুরক্ষিতা হুর।"-৫৫ : ৭২

ইব্‌নে আব্বাস রা. বলেন, الْحُورُ অর্থ কালো মনিবিশিষ্ট চক্ষু। মুজাহিদ র. বলেন, مَقْصُورَاتٌ অর্থ তাদের দৃষ্টি এবং তাদের সত্তা তাদের স্বামীদের জন্য সুরক্ষিত থাকবে। قَاصِرَاتٌ -তারা তাদের জন্যই নির্ধারিত থাকবে। তারা তাদের ব্যতীত অন্য কাউকে স্বামী হিসাবে গ্রহণ করার আকাঙ্ক্ষাও করবে না।

الْحُورُ : শব্দটি حوراء এর বহুবচন।

হুর ঐ সুন্দরী নারীকে বলে যার চক্ষুর মনি খুবই কালো, আর চক্ষুর শুভ্র অংশ খুবই শুভ্র হয়।

الْخِيَامِ : শব্দটি خيمة এর বহুবচন। তাবু। এখানে পর্দানশীন, পর্দায় সুরক্ষিত হওয়া উদ্দেশ্য। السُّودُ الْحَدَقِ: السُّودُ শব্দটি اسود -এর বহুবচন। অর্থ : কালো, কৃষ্ণ।

الْحَدَقِ : শব্দটি حدقة এর বহুবচন, অর্থ– চোখের কালো মনি।

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ الْمُثَنَّى قَالَ حَدَّثَنِي عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ الصَّمَدِ حَدَّثَنَا أَبُو عِمْرَانَ الْجَوْنِيُّ عَنْ أَبِي بَكْرِ بْنِ عَبْدِ اللَّهِ بْنِ قَيْسٍ عَنْ أَبِيهِ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّ فِي الْجَنَّةِ خَيْمَةً مِنْ لُؤْلُؤَةٍ مُجَوَّفَةٍ عَرْضُهَا سِتُّونَ مِيلًا فِي كُلِّ زَاوِيَةٍ مِنْهَا أَهْلٌ مَا يَرَوْنَ الْآخَرِينَ يَطُوفُ عَلَيْهِمْ الْمُؤْمِنُونَ وَجَنَّتَانِ مِنْ فِضَّةٍ آنِيَتُهُمَا وَمَا فِيهِمَا وَجَنَّتَانِ مِنْ كَذَا آنِيَتُهُمَا وَمَا فِيهِمَا وَمَا بَيْنَ الْقَوْمِ وَبَيْنَ أَنْ يَنْظُرُوا إِلَى رَبِّهِمْ إِلَّا رِدَاءُ الْكِبْرِ عَلَى وَجْهِهِ فِي جَنَّةِ عَدْنٍ

**৪০২.** মুহাম্মাদ ইব্‌নে মুসান্না র........ কায়স রা. থেকে বর্ণিত। তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, জান্নাতের মধ্যে ফাঁপা মোতির একটি তাঁবু থাকবে। এর প্রশস্ততা হবে ষাট মাইল। এর প্রতি কোণে থাকবে হুর-বালা (জান্নাতের হুর)। এদের এক কোণের জন অপর কোণের জনকে দেখতে পাবে না। ঈমানদার লোকেরা তাদের কাছে যাবে। (সকলকে সম্ভোগ করবে। কারণ, একজন জান্নাতীর শক্তি দুনিয়ার চল্লিশজন পুরুষের সমান হবে।) এতে থাকবে দু'টি উদ্যান, যার সমূদয় পাত্র এবং ভেতরের সকল বস্তু হবে রূপার তৈরি। অনুরূপ আরো দুটি উদ্যান থাকবে, যার পাত্র এবং অভ্যন্তরীণ সমস্ত জিনিস হবে স্বর্ণের নির্মিত। জান্নাতে আদনে জান্নাতবাসী এবং তাদের প্রতিপালকের দর্শন লাভের মাঝে আল্লাহর বড়ত্বের প্রভাময় আভা ভিন্ন আর কিছু থাকবে না।

ব্যাখ্যা : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

কেননা হাদীসটি আবু মুসা আশআরী রা. এর হাদীসের দ্বিতীয় সনদ।

হাদীসটি ৪৬০ পৃষ্ঠায় এবং কিতাবুত তাওহীদে ১১০৯ ও তাফসীরে ৭২৪ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

**একটি প্রশ্নের উত্তর :**

জান্নাতে আদনে আল্লাহ তা'আলার দিদার না হওয়া দ্বারা আল্লাহর দিদার একেবারে না হওয়া প্রমাণ করে না। কেননা হাদীসে শুধু জান্নাতে আদনে থাকা অবস্থায় দিদারের বিষয়কে অস্বীকার করা হয়েছে। সাধারণ দিদারকে অস্বীকার করা হয়নি। অথবা আল্লাহর বড়ত্ব সেখানে প্রতিবন্ধক হবে না। (জান্নাতে অবশ্যই মুমিন বান্দাদের আল্লাহর দিদার নসীব হবে।)

## سُورَةُ الْوَاقِعَة
## সূরা ওয়াকি'আ

আয়াত ৯৬, রুকূ ৩, মক্কী

অভাব-অনটন থেকে বাঁচার জন্য আশ্চর্য ক্রিয়াশীল একটি সূরা

مَنْ قَرَءَ سُورَةَ الْوَاقِعَة كُلَّ لَيْلَة لَمْ تَصِبْهُ فَاقَةٌ اَبَدًا

"যে ব্যক্তি প্রত্যেক রাত্রে সুরা ওয়াকি'আ পাঠ করবে সে কখনোই অভাব-অনটনে আক্রান্ত হবে না।"-ইবনে কাসীর

سُورَةُ الْوَاقِعَةِ وَقَالَ مُجَاهِدٌ رُجَّتْ زُلْزِلَتْ بُسَّتْ فُتَّتْ لُتَّتْ كَمَا يُلَتُّ السَّوِيقُ الْمَخْضُودُ الْمُوقَرُ حَمْلًا وَيُقَالُ أَيْضًا لَا شَوْكَ لَهُ مَنْضُودٍ الْمَوْزُ وَالْعُرُبُ الْمُحَبَّبَاتُ إِلَى أَزْوَاجِهِنَّ ثُلَّةٌ أُمَّةٌ يَحْمُومٍ دُخَانٌ أَسْوَدُ يُصِرُّونَ يُدِيمُونَ الْهِيمُ الْإِبِلُ الظِّمَاءُ لَمُغْرَمُونَ لَمَلُومُونَ مَدِينِينَ مُحَاسَبِينَ رَوْحٌ جَنَّةٌ وَرَخَاءٌ وَرَيْحَانٌ الرَّيْحَانُ الرِّزْقُ وَنُنْشِئَكُمْ فِيمَا لَا تَعْلَمُونَ فِي أَيِّ خَلْقٍ نَشَاءُ وَقَالَ غَيْرُهُ تَفَكَّهُونَ تَعْجَبُونَ عُرُبًا مُثَقَّلَةً وَاحِدُهَا عَرُوبٌ مِثْلُ صَبُورٍ وَصُبُرٍ يُسَمِّيهَا أَهْلُ مَكَّةَ الْعَرِبَةَ وَأَهْلُ الْمَدِينَةِ الْغَنِجَةَ وَأَهْلُ الْعِرَاقِ الشَّكِلَةَ وَقَالَ فِي خَافِضَةٌ لِقَوْمٍ إِلَى النَّارِ وَ رَافِعَةٌ إِلَى الْجَنَّةِ مَوْضُونَةٍ مَنْسُوجَةٍ وَمِنْهُ وَضِينُ النَّاقَةِ وَالْكُوبُ لَا آذَانَ لَهُ وَلَا عُرْوَةَ وَالْأَبَارِيقُ ذَوَاتُ الْآذَانِ وَالْعُرَى مَسْكُوبٍ جَارٍ وَفُرُشٍ مَرْفُوعَةٍ بَعْضُهَا فَوْقَ بَعْضٍ مُتْرَفِينَ مُمَتَّعِينَ مَا تُمْنُونَ مِنْ النُّطَفِ يَعْنِي هِيَ النُّطْفَةُ فِي أَرْحَامِ النِّسَاءِ لِلْمُقْوِينَ لِلْمُسَافِرِينَ وَالْقِيُّ الْقَفْرُ بِمَوَاقِعِ النُّجُومِ بِمُحْكَمِ الْقُرْآنِ وَيُقَالُ بِمَسْقِطِ النُّجُومِ إِذَا سَقَطْنَ وَمَوَاقِعُ وَمَوْقِعٌ وَاحِدٌ مُدْهِنُونَ مُكَذِّبُونَ مِثْلُ لَوْ تُدْهِنُ فَيُدْهِنُونَ فَسَلَامٌ لَكَ أَيْ مُسَلَّمٌ لَكَ إِنَّكَ مِنْ أَصْحَابِ الْيَمِينِ وَأُلْغِيَتْ إِنَّ وَهُوَ مَعْنَاهَا كَمَا تَقُولُ أَنْتَ مُصَدَّقٌ مُسَافِرٌ عَنْ قَلِيلٍ إِذَا كَانَ قَدْ قَالَ إِنِّي مُسَافِرٌ عَنْ قَلِيلٍ وَقَدْ يَكُونُ كَالدُّعَاءِ لَهُ كَقَوْلِكَ فَسَقْيًا مِنْ الرِّجَالِ إِنْ رَفَعْتَ السَّلَامَ فَهُوَ مِنْ الدُّعَاءِ تُورُونَ تَسْتَخْرِجُونَ أَوْرَيْتُ أَوْقَدْتُ لَغْوًا بَاطِلًا تَأْثِيمًا كَذِبًا

মুজাহিদ র. বলেন, رُجَّتْ অর্থ প্রকম্পিত হবে। بُسَّتْ অর্থ চূর্ণ-বিচূর্ণ হওয়া, যেমন ছাতু চূর্ণ-বিচূর্ণ করা হয় তেমনিভাবে চূর্ণ-বিচূর্ণ করা হবে। الْمَخْضُودُ অর্থ বোঝার কারণে চরম ভারাক্রান্ত। কণ্টকহীন বৃক্ষকেও مَنْضُود বলা হয়। الْمَوْزُ অর্থ কলা। الْعُرُبُ অর্থ স্বামীর কাছে প্রিয়তমা স্ত্রীগণ। ثُلَّةٌ অর্থ উম্মত। يَحْمُومٍ অর্থ কালো ধোঁয়া। يُصِرُّونَ অর্থ

তারা অবিরাম করত। اَلْهِيمُ অর্থ পিপাসিত উটগুলো। لَمُغْرَمُــونَ অবশ্যই ভর্ৎসনাকৃত। مَــدِينِينَ অর্থ যাদের উপর ঋণ পরিশোধ করা অপরিহার্য করে দেয়া হয়েছে। رَوْحٌ অর্থ উদ্যান ও আনন্দ। رَيْحَانٌ অর্থ জীবনোপকরণ। وَنُنْشِئَكُمْ فِيمَا لَا অর্থ যে কোন আকৃতিতে আমি তোমাদেরকে সৃষ্টি করব। মুজাহিদ ব্যতীত অন্যান্য মুফাসসির বলেন, تَفَكَّهُــونَ تَعْلَمُونَ অর্থ তোমরা বিস্মিত হয়ে যাবে। عُرُبًا তাশদীদ সহ বহুবচন। একবচনে عَرُوبٌ যেমন صُبُر বহুবচন। একবচনে صَبُور। মক্কাবাসী লোকেরা তাকে الْعَرِبَةَ - মদীনাবাসী লোকেরা। الْغَنِجَةَ এবং ইরাকী লোকেরা তাকে الشَّكِلَةَ বলে। তিনি আরো বলেন, خَافِضَةٌ অর্থ তা একদল লোককে জাহান্নামে নিয়ে যাবে। رَافِعَــةٌ অর্থ তা একদল লোককে জান্নাতে নিয়ে যবে। مَوْضُــونَةٌ অর্থ গ্রথিত। এর থেকেই وَضِــينُ النَّاقَــةِ শব্দটির উৎপত্তি (অর্থ উটের হাওদার রশি)। الْكُــوبُ অর্থ নল ও হাতলবিহীন পানপাত্র। الْأَبَارِيقُ অর্থ নল ও হাতল সম্পন্ন কেতলি বা লোটা। مَسْكُوب অর্থ প্রবাহমান। فُرُشٍ مَرْفُوعَــةٍ - একটির উপর আরেকটি বিছানো শয্যাসমূহ। مُتْرَفِينَ অর্থ ভোগ বিলাসী লোকজন। مَا تُمْنُــونَ অর্থ মহিলাদের গর্ভাশয়ে নিক্ষিপ্ত বীর্য। لِلْمُقْوِينَ অর্থ মুসাফিরদের জন্য। اَلْقِيُّ অর্থ ঘাস, পানি এবং জন-মানবহীন ভূমি।

بِمَوَاقِعِ النُّجُوم : অর্থ কুরআনের মুহ্কাম আয়াত সমূহ। بِمَوَاقِعِ النُّجُوم অর্থ নক্ষত্ররাজির অস্তাচলের স্থান। مَوَاقِعُ এবং مَوْقِعٌ শব্দ দুটো একই অর্থে ব্যবহৃত হয়। مُدْهِنُونَ অর্থ তুচ্ছকারী লোকজন। যেমন অন্যত্র আছে, لَوْ تُدْهِنُ فَيُدْهِنُونَ যদি তুমি তুচ্ছ কর, তবে তারাও তুচ্ছ করবে। فَسَلَامٌ لَكَ - তোমার প্রতি শান্তি বর্ষিত হোক। কেননা, তুমি দক্ষিণ পার্শ্বে অবস্থিত। এখানে إِنَّ শব্দটি উহ্য আছে। যেমন أَنْتَ مُصَدَّقٌ مُسَافِرٌ عَنْ قَلِيلٍ إِنِّي مُسَافِرٌ عَنْ قَلِيلٍ- এর উত্তরে কথিত বাক্যের মাঝে إِنَّ শব্দটি উহ্য আছে। মুলে ছিল انك مسافر। শ্রোতার প্রতি দোয়া হিসাবেও سَلَامٌ শব্দটি ব্যবহৃত হয়। যেমন فَسَقْيًا مِنَ الرِّجَال (পরিতৃপ্ত হোক লোকজন) বাক্যটিও দোয়া হিসাবে ব্যবহৃত হয়েছে। فَسَلَامٌ শব্দটিকে মারফূ পড়া হলে তা দোয়া হিসাবেই গণ্য হবে। تُورُونَ অর্থ - তোমরা বের কর, প্রজ্বলিত কর। পক্ষান্তরে أَوْرَيْتُ থেকে تُورُونَ শব্দটির উৎপত্তি। لَغْوًا অর্থ অসার। تَأْثِيمًا অর্থ মিথ্যা বাক্য।

وَقَالَ مُجَاهِدٌ رُجَّتْ زُلْزِلَتْ : এখানে إِذَا رُجَّتِ الْأَرْضُ رَجًّا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "যখন প্রবল কম্পনে প্রকম্পিত হবে পৃথিবী।"

মুজাহিদ র. বলেন رُجَّتْ অর্থ প্রকম্পিত হবে।

بُسَّتْ فُتَّتْ لُتَّتْ كَمَا يُلَتُّ السَّوِيقُ : এখানে وَبُسَّتِ الْجِبَالُ بَسًّا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "এবং পর্বমালা চুর্ণ-বিচুর্ণ হয়ে পড়বে।"

তিনি বলেন, بُسَّتْ অর্থ – চুর্ণ-বিচুর্ণ হওয়া, ছাতু যেমন চুর্ণ-বিচুর্ণ করা হয় তেমনিভাবে চুর্ণ-বিচুর্ণ করা হবে।

الْمَخْضُودُ الْمُوقَرُ حَمْلًا وَيُقَالُ أَيْضًا لَا شَوْكَ لَهُ : এখানে فِي سِدْرٍ مَخْضُود আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "(তারা থাকবে এক উদ্যানে) সেখানে রয়েছে কণ্টকহীন কুলবৃক্ষ।"

الْمَخْضُودُ অর্থ বোঝার কারণে চরম ভারাক্রান্ত। কণ্টকহীন বৃক্ষকেও الْمَخْضُودُ বলা হয়।

مَنْضُودِ الْمَوْز কলা ("কাঁদি ভরা কদলী বৃক্ষ")

এখানে وطلح منضود আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

مَنْضُود অর্থ– পরতে পরতে, থোকায় থোকায়। তিনি বলেন, مَنْضُود অর্থ কলা।

وَالْعُرُبُ الْمُحَبَّبَاتُ إِلَى أَزْوَاجِهِنَّ : এখানে فِي سِدْرٍ مَخْضُود আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি তাঁদেরকে করেছি কুমারী; সোহাগিনী ও সমবয়স্কা।"

اَلْعُرُبُ অর্থ– স্বামীর কাছে প্রিয়তমা স্ত্রীগণ। এ শব্দটি عَرُوب এর বহুবচন। এটি সীগায়ে সিফত। এর অর্থ হল সে মহিলা যে স্বীয় প্রেমের ছলনা ও ভঙ্গিমার কারণে স্বামীর কাছে প্রিয়া। তাছাড়া স্বীয় বুদ্ধিমত্তা ও দূরদর্শিতার কারণে স্বামীর মেজাজ ও স্বভাব বুঝে।

ثُلَّةٌ أُمَّةٌ : এখানে ثُلَّةٌ مِنَ الْأَوَّلِينَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তাদের (জান্নাতবাসীদের) অনেকেই হবে পূর্ববর্তীদের মধ্য হতে।"

ثُلَّةٌ : অর্থ উম্মত। তথা বড় দল। প্রচুর লোকজন। বলা হয় فلان لا يفرق بين الثَلة والثُلة তথা অমুক ব্যক্তি ভেড়া ও মানুষের দলে পার্থক্য করে না।

يَحْمُومٍ دُخَانٌ أَسْوَدُ : এখানে وَظِلٍّ مِنْ يَحْمُومٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "(জাহান্নামীরা থাকবে) কৃষ্ণবর্ণ ধুম্রছায়ায়।"

يَحْمُوم : কালো ধোয়া। এ শব্দটি ইসম। কারণ, আরবগণ কালো জিনিসকে يَحْمُوم বলে। - উমদা।

يُصِرُّونَ يُدِيمُونَ : এখানে وَكَانُوا يُصِرُّونَ عَلَى الْحِنْثِ الْعَظِيمِ (٤٦) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "এবং তারা অবিরাম লিপ্ত থাকত গুরুতর পাপকর্মে (কুফর-শিরকে)।" অর্থাৎ, তারা ঈমান আনয়ন করেনি।

তিনি বলেন, يُصِرُّونَ : অর্থ তারা অবিরাম করত।

الْهِيمُ الْإِبِلُ الظِّمَاءُ : এখানে فشاربون شرب الهيم আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

لَمُغْرَمُون : অর্থ যাদের উপর ঋণ পরিশোধ করা অপরিহার্য করে দেয়া হয়েছে। ঋণী হয়ে গেছে।

তিনি বলেন, لَمُغْرَمُونَ لَمَلُومُـــونَ আমাদের উপর তো দায়-দায়িত্ব চাপিয়ে দেওয়া হয়েছে,আমরা তো ঋণগ্রস্থ হয়ে পড়েছি। এখানে انا لمغرمون بل نحن محرومون আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

এর পূর্ববর্তী আয়াত হল لَوْ نَشَاءُ لَجَعَلْنَاهُ حُطَامًا فَظَلْتُمْ تَفَكَّهُونَ অর্থাৎ, আমি যদি ইচ্ছা করি তবে এগুলো কে ভেঙ্গে চুরমার করে দিতে পারি (তথা শস্য দানা কিছুই হবে না, পাতা শুকিয়ে চূর্ণ বিচূর্ণ হয়ে যাবে।) অতঃপর তোমরা বিস্ময় আবিভূত থেকে যাবে এ কারণে যে আমাদের উপর তো জরিমানাই এসে গেল। (অর্থাৎ, পুঁজি ক্ষতিগ্রস্থ হল, বরং ক্ষতি কি ) আমরা তো সম্পূর্ণই মাহরূম থেকে গেলাম।

رَوْحٌ جَنَّةٌ وَرَخَاءٌ وَرَيْحَانٌ الرَّيْحَانُ الرِّزْقُ : তিনি বলেন, এখানে ইঙ্গিত হল فَأَمَّا إِنْ كَانَ مِنَ الْمُقَرَّبِينَ (٨٨) فَــرَوْحٌ وَرَيْحَانٌ وَجَنَّـــةُ نَعِـيمٍ (٨٩) আয়াতের দিকে। "যদি সে নৈকট্যপ্রাপ্তদের একজন হয় তার জন্য রয়েছে আরাম, উত্তম জীবনোপকরণ ও সুখদ উদ্যান।" তিনি বলেন, رَوْحٌ হল উদ্যান ও আনন্দ,رَيْحَانٌ হল রিযিক - রুজি।

وَنُنْشِئَكُمْ فِيمَا لَا تَعْلَمُونَ فِي أَيِّ خَلْقٍ نَشَاءُ : এখানে وَنُنْشِئَكُمْ فِيمَا لَا تَعْلَمُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"এবং তোমাদেরকে এমন এক আকৃতি দান করতাম যা তোমরা জান না।" (যেমন– তোমাদের মানব আকৃতিকে বিকৃত করে পশুর আকৃতি করে দিতে পারতাম। যা তোমাদের ধারণাও ছিল না।

তিনি বলেন, "আয়াতের উদ্দেশ্য হল যে কোন আকৃতিতে আমি তোমাদেরকে সৃষ্টি করতে পারি।"

وَقَالَ غَيْرُهُ تَفَكَّهُونَ تَعْجَبُونَ : এখানে لَوْ نَشَاءُ لَجَعَلْنَاهُ حُطَامًا فَظَلْـــتُمْ تَفَكَّهُـــونَ (٦٥) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি ইচ্ছা করলে একে খড়কুটায় পরিণত করতে পারি, তখন হতবুদ্ধি হয়ে পড়তে তোমরা।"

মুজাহিদ র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেন, تَفَكَّهُونَ অর্থ তোমরা বিস্মিত হয়ে যেতে।

تَفَكَّهُونَ অর্থ তোমরা বিস্ময়ে হতবুদ্ধি হয়ে পড়তে।

عُرُبًا مُثَقَّلَةً وَاحِدُهَا عَرُوبٌ مِثْلُ صَبُورٍ وَصُبُرٍ يُسَمِّيهَا أَهْلُ مَكَّةَ الْعَرِبَةَ وَأَهْلُ الْمَدِينَةِ الْغَنِجَةَ وَأَهْلُ الْعِرَاقِ الشَّكِلَةَ

এখানে عربا اترابا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। তিনি বলেন, عُرُبًا শব্দটি مُثَقَّلَةً অর্থাৎ, রা-এর উপর পেশ, যা পড়তে কষ্টকর।

عُرُبًا বহুবচন। একবচন عَرُوبٌ যেমন صَبُور এর বহুবচন صُبُر।

عَرُوبٌ মানে প্রিয়া সুদর্শণা।

মক্কাবাসীরা এরূপ রমনীকে الْعَرِبَةَ মদীনাবাসীরা الْغَنِجَةَ এবং ইরাকীরা তাকে الشَّكِلَةَ (শীনের উপর যবর, কাফের নিচে যের) বলে।

لَيْسَ لِوَقْعَتِهَا كَاذِبَةٌ (٢) خَافِضَةٌ رَافِعَةٌ (٣) এখানে : وَقَالَ فِي خَافِضَةٌ لِقَوْمٍ إِلَى النَّارِ وَ رَافِعَةٌ إِلَى الْجَنَّةِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

এর পূর্বের আয়াত إِذَا وَقَعَتِ الْوَاقِعَةُ (١)

অর্থাৎ, যখন কিয়ামত সংঘটিত হবে, তখন এর সংঘটন অস্বীকার করার কেউ থাকবে না, এটি কাউকে করবে নীচু, কাউকে করবে সমুন্নত।

মুজাহিদ র. ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, خَافِضَةٌ অর্থ তা একদল লোককে জাহান্নামে নিয়ে যাবে। رَافِعَةٌ অর্থ তা একদল লোককে জান্নাতে নিয়ে যাবে। আতা থেকে বর্ণিত আছে, আমি এক সম্প্রদায়কে ইনসাফের মাধ্যমে নীচু করে দিয়েছি আর এক সম্প্রদায়কে সমুন্নত করেছি অনুগ্রহের মাধ্যমে।-উমদা

مَوْضُونَةٍ مَنْسُوجَةٍ وَمِنْهُ وَضِينُ النَّاقَةِ : এখানে علي سرر موضونة আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "(জান্নাতবাসীরা থাকবে) স্বর্ণতারে খচিত আসনে।"

তিনি বলেন, مَوْضُونَةٍ অর্থ গ্রথিত,স্বর্ণতারে খচিত। এর থেকেই وَضِينُ النَّاقَةِ শব্দের উৎপত্তি (অর্থ উটনীর শক্ত রশি, যদ্বারা তার হাওদা বাঁধা হয়)।

وَالْكُوبُ لَا آذَانَ لَهُ وَلَا عُرْوَةَ وَالْأَبَارِيقُ ذَوَاتُ الْآذَانِ وَالْعُرَى : এখানে باكواب و ابـاريق আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "(তারা) পানপাত্র, কেতলি নিয়ে আসা-যাওয়া করবে।"

الْكُوبُ অর্থ নল ও হাতল বিহীন পানপাত্র-গ্লাস ও পেয়ালা।

الْأَبَارِيقُ অর্থ নল ও হাতল সম্পন্ন। শব্দটি ابريق এর বহুবচন। কেতলি।

مَسْكُوبٍ جَارٍ : এখানে وَمَاءٍ مَسْكُوبٍ (٣١) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "সদা প্রবাহমান পানি।"

তিনি বলেন, مَسْكُوب অর্থ প্রবহমান।

وَفُرُشٍ مَرْفُوعَةٍ بَعْضُهَا فَوْقَ بَعْضٍ : এখানে وَفُرُشٍ مَرْفُوعَةٍ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

فُرُشٍ مَرْفُوعَةٍ "দ্বারা উদ্দেশ্য হল (একটির উপর আরেকটি বিছানো) উঁচু শয্যাসমূহ।

مُتْرَفِينَ مُمَتَّعِينَ : এখানে وَمَاءٍ مَسْكُوبٍ (٣١) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "ইতিপূর্বে (দুনিয়াতে) তারা তো মগ্ন ছিল ভোগ-বিলাসে।" (খোশহাল ছিল।)

তিনি বলেন, مُتْرَفِينَ অর্থ ভোগবিলাসী লোকজন।

أَفَرَأَيْتُم مَا تُمْنُونَ (٥٨) أَأَنتُمْ تَخْلُقُونَهُ أَمْ نَحْنُ الْخَالِقُونَ এখানে : مَا تُمْنُونَ مِنَ النُّطَف يَعْنِي هِيَ النُّطْفَةُ فِي أَرْحَامِ النِّسَاءِ (৫৯) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আচ্ছা বলতো দেখি, তোমরা কি ভেবে দেখেছ, তোমরা যে রমনীদের জরায়ুতে বীর্য পৌছে দাও, তার দ্বারা কি তোমরা মানুষ সৃষ্টি কর, না আমি সৃষ্টি করি?"

مَا تُمْنُونَ অর্থ "মহিলাদের গর্ভাশয়ের নিক্ষিপ্ত বীর্য।"

نَحْنُ جَعَلْنَاهَا تَذْكِرَةً وَمَتَاعًا لِلْمُقْوِينَ (٧٣) এখানে : لِلْمُقْوِينَ لِلْمُسَافِرِينَ وَالْقِيُّ الْقَفْرُ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"আমি একে (অগ্নিকে) করেছি নির্দশন এবং মুসাফিরদের জন্য উপকারী বস্তু।"

তিনি বলেন, لِلْمُقْوِينَ অর্থ মুসাফিরদের জন্য। لِلْمُقْوِينَ শব্দটি الْقِيُّ (কাফের নিচে যের) থেকে নির্গত, যার অর্থ ঘাস, পানি এবং জনমানবহীন ভূমি।

فلا اقسم بمواقع النجوم এখানে : بِمَوَاقِعِ النُّجُومِ بِمُحْكَمِ الْقُرْآنِ وَيُقَالُ بِمَسْقِطِ النُّجُومِ إِذَا سَقَطْنَ وَمَوَاقِعُ وَمَوْقِعٌ وَاحِدٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "আমি শপথ করছি নক্ষত্ররাজির অস্তাচলের।"

তিনি বলেন, مَوَاقِعِ النُّجُومِ মানে কুরআনের মুহকাম আয়াতসমূহ। ( কারণ,, কুরআন শরীফ অল্প অল্প করে নাযিল হয়েছে। এমতবস্থায় এ শপথ কুরআন অবতীর্ণ হওয়ার সময়ের হবে।

وَيُقَالُ بِمَسْقِطِ النُّجُومِ : (এর দ্বিতীয় ব্যাখ্যা) بِمَوَاقِعِ النُّجُومِ এর অর্থ নক্ষত্ররাজির অস্তাচলের স্থান। অর্থাৎ, অস্তমিত হওয়ার মঞ্জিল। তরজমায় এই দ্বিতীয় তাফসিরটি নেওয়া হয়েছে।

(দ্বিতীয় ব্যাখ্যাটি সংখ্যাগরিষ্ঠ মুফাসসিরীনের।) مَوَاقِع শব্দটি বহুবচনের। এ শব্দটিতে মুফরাদের ওজনেও একটি কিরাআত আছে। উভয়টি মুযাফ হওয়ার ছুরতে সমার্থক।

أَفَبِهَذَا الْحَدِيثِ أَنتُمْ مُدْهِنُونَ এখানে : مُدْهِنُونَ مُكَذِّبُونَ مِثْلُ لَوْ تُدْهِنُ فَيُدْهِنُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তবুও কি তোমরা এই বাণীকে সরাসরি মিথ্যাপ্রতিপন্ন করো ?"

তিনি বলেন, مُدْهِنُونَ অর্থ মিথ্যাপ্রতিপন্নকারী।

যেমন– অন্যত্র আছে- لَوْ تُدْهِنُ فَيُدْهِنُونَ।

"যদি তুমি তুচ্ছ কর, তবে তারাও তুচ্ছ করবে।" -পারা ২৯, রুকূ ৩ পূর্ণ আয়াতটি হল ودوا لو تدهن فيدهنون

"তারা কামনা করে,যদি তুমি (তাবলীগে আহকামে) ঢিলেমী কর, তবে তারাও তা করবে।" রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর ঢিলেমী করার অর্থ হল প্রতিমা পূজার নিন্দা না করা। আর তাদের ঢিলা হওয়ার অর্থ হল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বিরোধিতা না করা।

فَسَلَامٌ لَكَ أَيْ مُسَلَّمٌ لَكَ إِنَّكَ مِنْ أَصْحَابِ الْيَمِينِ وَأُلْغِيَتْ إِنَّ وَهُوَ مَعْنَاهَا كَمَا تَقُولُ أَنْتَ مُصَدَّقٌ مُسَافِرٌ عَنْ قَلِيلٍ إِذَا كَانَ قَدْ قَالَ إِنِّي مُسَافِرٌ عَنْ قَلِيلٍ وَقَدْ يَكُونُ كَالدُّعَاءِ لَهُ كَقَوْلِكَ فَسَقْيًا مِنَ الرِّجَالِ إِنْ رَفَعْتَ السَّلَامَ فَهُوَ مِنَ الدُّعَاءِ :

এখানে وَأَمَّا إِنْ كَانَ مِنْ أَصْحَابِ الْيَمِينِ (٩٠) فَسَلَامٌ لَكَ مِنْ أَصْحَابِ الْيَمِينِ (٩١) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"আর যদি সে ডান দিকের একজন হয়, তবে তাকে বলা হবে, হে দক্ষিণ হাতে আমলনামা প্রাপ্ত ব্যক্তি! তোমার জন্য (প্রতিটি আপদ বিপদ থেকে) শান্তি ও নিরাপত্তা রয়েছে কারণ, তুমি ডান হাতে আমলনামা প্রাপ্তদের অন্তর্ভূক্ত।"

তিনি বলেন, (৯১) فَسَلَامٌ لَكَ مِنْ أَصْحَابِ الْيَمِينِ অর্থ হল তোমার জন্য এ বিষয়টি মেনে নেওয়া হয়েছে যে, তুমি আসহাবে ইয়ামিন তথা ডান হাতে আমলনামা প্রাপ্তদের অন্তর্ভুক্ত।

এখানে ان শব্দটি উহ্য রাখা হয়েছে। কিন্তু এর অর্থ ঠিক রাখা হয়েছে। এর উদাহরণ হল, যেমন– কেউ বলল, আমি অল্প কিছুক্ষন পর সফর করব, এর উত্তরে আপনি বললেন انت مصدق مسافر عن قليل। এ বাক্যেও ان শব্দটি উহ্য আছে। অর্থাৎ, মূলে ছিল انت مصدق انك مسافر عن قليل।

শ্রোতার প্রতি দোয়া হিসাবেও سلام শব্দটি ব্যবহৃত হয়। যদি মারফু হয় যেমন– فسقيا من الرجال বাক্যটি মনসূব অবস্থায় দুআর অর্থে ব্যবহৃত (লোকজন যেন পানি দিয়ে পরিতৃপ্ত হয়। فسقيا من الرجال- লোকজন যেন পানি পায় অর্থাৎ, আল্লাহ ত াদের পিপাসা মিটান।) অতএব এটিও দোআর জন্য ব্যবহৃত।

تُورُونَ تَسْتَخْرِجُونَ أَوْرَيْتُ أَوْقَدْتُ : এখানে أَفَرَأَيْتُمُ النَّارَ الَّتِي تُورُونَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "তোমরা যে অগ্নি প্রজ্বলিত কর তা লক্ষ্য করে দেখেছ কি?" তিনি বলেন, تُورُونَ অর্থ তোমরা বের কর। পক্ষান্তরে تُورُونَ শব্দটির উৎপত্তি أَوْرَيْتُ থেকে। (যার অর্থ আমি প্রজ্বলিত করেছি) ايراء এর অর্থ হল চকমকী পাথর থেকে অগ্নি বের করা, আলোকিত করা।

لَغْوًا بَاطِلًا تَأْثِيمًا كَذِبًا : এখানে (২৫) لَا يَسْمَعُونَ فِيهَا لَغْوًا وَلَا تَأْثِيمًا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "সেথায় (জান্নাতে) তারা শুনবে না কোন অসার অথবা অনর্থক বাক্য।" তিনি বলেন, لَغْوًا অর্থ বাতিল ও মিথ্যা। تَأْثِيمًا অর্থ মিথ্যা।

**বুখারী ৭২৪** بَاب قَوْلُهُ وَظِلٍّ مَمْدُود

**২৫৬১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সম্প্রসারিত ছায়া।"-৫৬ : ৩০, পারা ২৭, রুকূ ১৪

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ أَبِي الزِّنَادِ عَنْ الْأَعْرَجِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ يَبْلُغُ بِهِ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ إِنَّ فِي الْجَنَّةِ شَجَرَةً يَسِيرُ الرَّاكِبُ فِي ظِلِّهَا مِائَةَ عَامٍ لَا يَقْطَعُهَا وَاقْرَءُوا إِنْ شِئْتُمْ وَظِلٍّ مَمْدُود

৪০৩. আলী ইবনে র......... আবু হোরায়রা রা. নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেন। তিনি বলেছেন, জান্নাতের মধ্যে এমন একটি বৃক্ষ আছে, যার ছায়ায় একজন সওয়ারী একশত বছর চলতে থাকবে, তবুও সে এ ছায়া অতিক্রম করতে পারবে না। তোমার ইচ্ছা হলে তুমি তিলাওয়াত কর- وَظِلٍّ مَمْدُود (সম্প্রসারিত ছায়া)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবু বাদইল খালকে ৪৬১ পৃষ্ঠায় এসেছে।

## الحديد اى سُورَةُ الْحَدِيدِ

## সূরা হাদীদ

আয়াত ২৯, রুকূ ৪, মাদানী

وَقَالَ مُجَاهِدٌ جَعَلَكُمْ مُسْتَخْلَفِينَ مُعَمَّرِينَ فِيهِ مِنْ الظُّلُمَاتِ إِلَى النُّورِ مِنْ الضَّلَالَةِ إِلَى الْهُدَى فِيهِ بَأْسٌ شَدِيدٌ وَمَنَافِعُ لِلنَّاسِ جُنَّةٌ وَسِلَاحٌ مَوْلَاكُمْ أَوْلَى بِكُمْ لِئَلَّا يَعْلَمَ أَهْلُ الْكِتَابِ لِيَعْلَمَ أَهْلُ الْكِتَابِ يُقَالُ الظَّاهِرُ عَلَى كُلِّ شَيْءٍ عِلْمًا وَالْبَاطِنُ عَلَى كُلِّ شَيْءٍ عِلْمًا أَنْظِرُونَا انْتَظِرُونَا

মুজাহিদ র. বলেন, جَعَلَكُمْ مُسْتَخْلَفِينَ এর অর্থ আমি তোমাদেরকে তাতে আবাদকারী বানিয়েছি। مِنَ الظُّلُمَاتِ إِلَى النُّورِ-এর অর্থ ভ্রান্তি থেকে হেদায়েতের দিকে। فِيهِ بَأْسٌ شَدِيدٌ وَمَنَافِعُ لِلنَّاسِ অর্থ ঢাল ও অস্ত্রশস্ত্র। مَوْلَاكُمْ অর্থ তিনিই তোমাদের জন্য যোগ্য।

لِئَلَّا يَعْلَمَ أَهْلُ الْكِتَابِ

অর্থ যাতে কিতাবী লোকেরা জানতে পারে। বলা হয়, বস্তুর বাহ্যিক বিষয়ের উপরও الظَّاهِرُ ব্যবহৃত হয়। এমনিভাবে বস্তুর অভ্যন্তরীণ বিষয়ের উপরও الْبَاطِنُ ব্যবহৃত হয়। أَنْظِرُونَا অর্থ তোমরা আমাদের জন্য একটু অপেক্ষা কর।

وَأَنْفِقُوا مِمَّا جَعَلَكُمْ مُسْتَخْلَفِينَ فِيهِ এখানে : وَقَالَ مُجَاهِدٌ جَعَلَكُمْ مُسْتَخْلَفِينَ مُعَمَّرِينَ فِيهِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"আর আল্লাহ্ তোমাদের যে সম্পদের উত্তরাধিকারী করেছেন তা হতে (তার পথে) ব্যয় কর।"

মুজাহির র. বলেন, جَعَلَكُمْ مُسْتَخْلَفِينَ এর অর্থ আমি তোমাদেরকে তাতে স্থলাভিষিক্ত বানিয়েছি।

هُوَ الَّذِي يُنَزِّلُ عَلَى عَبْدِهِ آيَاتٍ بَيِّنَاتٍ لِيُخْرِجَكُمْ مِنَ الظُّلُمَاتِ এখানে : مِنَ الظُّلُمَاتِ إِلَى النُّورِ مِنَ الضَّلَالَةِ إِلَى الْهُدَى إِلَى النُّورِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"তিনি এরূপ দয়াবান যে, তার বান্দা (মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম)এর প্রতি সুস্পষ্ট আয়াত অবতীর্ণ করেন। তোমাদেরকে (কুফর ও অজ্ঞতার সমূহ) অন্ধকার থেকে (ঈমান ও বাস্তব জিনিসের জ্ঞানের) আলোকে আনার জন্য।"

তিনি বলেন, مِنَ الظُّلُمَاتِ إِلَى النُّورِ এর অর্থ ভ্রান্তি থেকে হেদায়েতের দিকে।

والنا له الحديد فيه بَأْسٌ شَدِيدٌ وَمَنَافِعُ لِلنَّاسِ الايــة এখানে : فِيهِ بَأْسٌ شَدِيدٌ وَمَنَافِعُ لِلنَّاسِ جُنَّةٌ وَسِلَاحٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"আমি লৌহ দিয়েছি যাতে রয়েছে প্রচণ্ড ভয়ের কারণ, (শক্তি), রয়েছে মানুষের জন্য বহুবিধ কল্যাণ।"

তিনি বলেন, مَنَافِعُ لِلنَّاسِ অর্থ ঢাল ও অস্ত্রশস্ত্র।

مَأْوَاكُمُ النَّارُ هِيَ مَوْلَــاكُمْ এখানে : مَوْلَاكُمْ أَوْلَى بِكُمْ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "জাহান্নামই তোমাদের আবাসস্থল, এটাই তোমাদের (চিরস্থায়ী) বন্ধু।"

তিনি বলেন, مَوْلَاكُمْ অর্থ সেটিই তোমাদের জন্য অধিক যোগ্য-তোমাদের সাথী।

لِئَلَّا يَعْلَمَ أَهْلُ الْكِتَابِ الا يقدرون علي شيئ من فضل الله এখানে : لِئَلَّا يَعْلَمَ أَهْلُ الْكِتَابِ لِيَعْلَمَ أَهْلُ الْكِتَابِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"এটা এজন্য যে, কিতাবীগণ (বেঈমান লোকগুলো) যেন (কিয়ামতের দিন) জানতে পারে, আল্লাহর সামান্যতম অনুগ্রহের উপরও (ঈমান আনয়ন ছাড়া) তাদের কোন অধিকার নেই।"

তিনি বলেন, لِئَلَّا يَعْلَمَ মূলত لِيَعْلَمَ এর অর্থে। لا শব্দটি অতিরিক্ত।

هُوَ الْأَوَّلُ وَالْآخِرُ وَالظَّاهِرُ وَالْبَاطِنُ وَهُوَ بِكُلِّ এখানে : يُقَالُ الظَّاهِرُ عَلَى كُلِّ شَيْءٍ عِلْمًا وَالْبَاطِنُ عَلَى كُلِّ شَيْءٍ عِلْمًا شَيْءٍ عَلِيمٌ (٣) الاية আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"তিনিই (সমস্ত মখলুক অপেক্ষা) আদি, তিনিই (সবার) অন্ত (থাকবেন), তিনিই ব্যক্ত ও তিনিই গুপ্ত এবং তিনি সর্ব বিষয়ে সম্যক অবহিত।"

বলা হয়, আয়াতে الظَّاهِرُ এর অর্থ হল ব্যক্ত, আর তাঁর স্পষ্টতা হল ইলমের দিকে লক্ষ করে। الْبَـــاطِنُ এর অর্থ হল তিনি প্রতিটি জিনিসের কাছে গুপ্ত ইলমের দিকে লক্ষ করে। অর্থাৎ, তিনি বাতিন হলেন সত্তাগত ভাবে। কারণ, কারো বিবেক ও ধারণা তার সত্তা পর্যন্ত পৌঁছতে পারেনা।

ای برتر از قیاس و کمان و خیال ووهم - وزهرچه دیده ایم وشنیدیم و خوانده ایم

اي برون از جمله قال وقيل من- خاك بر فرق من وتمثيل من

হে ঐ সত্তা যিনি কিয়াস ধারণা, কল্পনার উর্ধ্বে, এমনিভাবে আমাদের দেখা-শোনা ও পড়া জিনিসের উর্ধ্বে।

হে ঐ সত্তা যিনি সমস্ত প্রশ্নোত্তরের উর্ধ্বে। আমার উপমা উদহরণ ও ব্যবধানের উপর ছাইমাটি।

أَنْظِرُونَا انْتَظِرُونَا : এখানে يَوْمَ يَقُولُ الْمُنَافِقُونَ وَالْمُنَافِقَاتُ لِلَّذِينَ آمَنُوا انْظُرُونَا نَقْتَبِسْ مِنْ نُورِكُمْ الاية আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"সেদিন মুনাফিক পুরুষ ও মুনাফিক নারীরা মুমিনদেরকে (পুলসিরাতের উপর বলবে) বলবে, তোমরা আমাদের জন্য একটু থাম, যাতে আমরা তোমাদের জ্যোতির কিছু গ্রহণ করতে পারি।"

তিনি বলেন, أَنْظِرُونَا অর্থ انْتَظِرُونَا মানে তোমরা আমাদের জন্য (একটু) অপেক্ষা কর।

প্রকাশ থাকে যে, এখানে এক কিরাআতে হামযার উপর যবর আর যোয়া-র নিচে যের আছে। সংখ্যাগরিষ্ঠের কিরাআত হল أُنْظُرُونَا এতে نَـــا শব্দটি জমা মুতাকাল্লিম এর যমীর। অর্থগত ভাবে কোন পার্থক্য নেই অর্থাৎ, তোমরা আমাদের জন্য একটু অপেক্ষা কর।

## المجادلة اي سُورَةُ الْمُجَادَلَةِ

## সূরা মুজাদালা

আয়াত ২০, রুকূ ৩, মাদানী

وَقَالَ مُجَاهِدٌ يُحَادُّونَ يُشَاقُّونَ اللّٰهَ كُبِتُوا أُخْزُوا مِنَ الْخِزْيِ اسْتَحْوَذَ غَلَــبَ : মুজাহিদ র. বলেন, يُحَـــادُّونَ অর্থ তারা (আল্লাহর) বিরোধিতা করছে। كُبِتُوا মানে তাদেরকে অপদস্থ করা হবে। الْخِزْيِ ধাতু হতে উক্ত শব্দটির উৎপত্তি। اسْتَحْوَذَ অর্থ সে প্রাধান্য বিস্তার করেছে।

وَقَالَ مُجَاهِدٌ يُحَادُّونَ يُشَاقُّونَ اللّٰهَ : এখানে إِنَّ الَّذِينَ يُحَادُّونَ اللّٰهَ وَرَسُولَهُ كُبِتُوا كَمَا كُبِتَ الَّذِينَ مِنْ قَبْلِهِمْ الاية আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "যারা আল্লাহ্ ও তাঁর রাসূলের বিরুদ্ধাচরণ করে, তাদেরকে (দুনিয়াতেও) অপদস্থ করা হবে যেমন অপদস্থ করা হয়েছে তাদের পূর্ববর্তীদেরকে।"

মুজাহিদ র. বলেন, يُحَادُّونَ অর্থ তারা (আল্লাহর) বিরোধিতা করছে। يُشَاقُّونَ এ শব্দটি বাবে مفاعله থেকে। مـــشاقة হতে মুযারি'। এর অর্থ হল বিরুদ্ধাচারণ করা।

كُبِتُوا أُخْزُوا مِنَ الْخِزْيِ: كُبِتُوا অর্থ اخزوا মানে তাদেরকে অপদস্থ করা হবে। الْخِزْيِ থেকে উক্ত শব্দের উৎপত্তি।

اسْتَحْوَذَ غَلَبَ : এখানে اسْتَحْوَذَ عَلَيْهِمُ الشَّيْطَانُ فَأَنْسَاهُمْ ذِكْــرَ اللّٰــهِ الايـــة আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "শয়তান তাদের উপর প্রভাব বিস্তার করেছে।' তিনি বলেন, اسْتَحْوَذَ মানে সে প্রাধান্য বিস্তার করছে।

# الحشر اي سُورَةُ الْحَشْرِ

# সূরা হাশর

আয়াত ২৪, রুকূ ৩, মাদানী

## بَاب الْجَلَاءَ الْإِخْرَاجُ مِنْ أَرْضٍ إِلَى أَرْضٍ

**২৫৬২. অনুচ্ছেদ :** الْجَلَاءَ অর্থ এক স্থান থেকে অন্য স্থানে নির্বাসিত করা।

এখানে وَلَوْلَا أَنْ كَتَبَ اللَّهُ عَلَيْهِمُ الْجَلَاءَ لَعَذَّبَهُمْ فِي الدُّنْيَا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"আল্লাহ তাদের ভাগ্যে নির্বাসনের সিদ্ধান্ত না করলে তাদেরকে পৃথিবীতে অন্য শাস্তি দিতেন।"

তিনি বলেন, الْجَلَاءَ অর্থ : এক স্থান থেকে অন্যত্র বহিস্কার করা, যাকে বলে নির্বাসিত করা।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ عَبْدِ الرَّحِيمِ حَدَّثَنَا سَعِيدُ بْنُ سُلَيْمَانَ حَدَّثَنَا هُشَيْمٌ أَخْبَرَنَا أَبُو بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ قَالَ قُلْتُ لِابْنِ عَبَّاسٍ سُورَةُ التَّوْبَةِ قَالَ التَّوْبَةُ هِيَ الْفَاضِحَةُ مَا زَالَتْ تَنْزِلُ وَمِنْهُمْ وَمِنْهُمْ حَتَّى ظَنُّوا أَنَّهَا لَنْ تُبْقِيَ أَحَدًا مِنْهُمْ إِلَّا ذُكِرَ فِيهَا قَالَ قُلْتُ سُورَةُ الْأَنْفَالِ قَالَ نَزَلَتْ فِي بَدْرٍ قَالَ قُلْتُ سُورَةُ الْحَشْرِ قَالَ نَزَلَتْ فِي بَنِي النَّضِيرِ

৪০৪. মুহাম্মদ ইব্‌নে আবদুর রহীম র........ সাঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি ইব্‌নে আব্বাস রা. -কে সূরা তওবা সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, এ তো লাঞ্ছনাকারী সূরা। الْفَاضِحَةُ অর্থাৎ, তাদের একদল এই করেছে, আরেক দল ওই করেছে, এ বলে একাধারে এ সূরা নাযিল হতে থাকলে লোকেরা ধারণা করতে লাগল যে, এ সূরায় উল্লেখ করা হবে না, এমন কেউ আর তাদের মধ্যে বাকি থাকবে না। বর্ণনাকারী বলেন, আমি তাঁকে সূরা আনফাল সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, এ সূরাটি বদর যুদ্ধের সময় নাযিল হয়েছে। আমি তাকে সূরা হাশর সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, এটি বনু নযীর সম্পর্কে নাযিল হয়েছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটির কিছু অংশ ইমাম বুখারী র. সূরা আনফালে ৬৬৯, মাগাযীতে ৫৭৪-৫৭৫ পৃষ্ঠায় এনেছেন। قَالَ التَّوْبَةُ এখানে ইসতিফহাম অস্বীকৃতির জন্য। এর প্রমাণ هِيَ الْفَاضِحَةُ বাক্য। কারণ, এটি মানুষকে গোপন ত্রুটি প্রকাশ করে লজ্জিত করে।

مَا زَالَتْ تَنْزِلُ وَمِنْهُمْ وَمِنْهُمْ : এর দ্বারা ইঙ্গিত হল فِي وَمِنْهُمْ مَنْ يَلْمِزُكَ ,ومنهم من يقول ائذن لي ,من عاهد الله الصَّدَقَاتِ، আয়াতসমূহের দিকে।

**حَدَّثَنَا** الْحَسَنُ بْنُ مُدْرِكٍ حَدَّثَنَا يَحْيَى بْنُ حَمَّادٍ أَخْبَرَنَا أَبُو عَوَانَةَ عَنْ أَبِي بِشْرٍ عَنْ سَعِيدٍ قَالَ قُلْتُ لِابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا سُورَةُ الْحَشْرِ قَالَ قُلْ سُورَةُ النَّضِيرِ

৪০৫. হাসান ইব্‌নে মুদরিক র........ সাঈদ র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি ইব্‌নে আব্বাস রা. - কে 'সূরা হাশ্‌র সম্পর্কে জিজ্ঞেস করলাম। তিনি বললেন, এ সূরাকে 'সূরা বনী নযীর' বল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট। কারণ, এটি উপরোক্ত হাদীসের আরেকটি সূত্র। এ হাদীসটি ৫৭৫ পৃষ্ঠায় এসেছে।

হযরত ইবনে আব্বাস রা. সূরা হাশর বলতে এজন্য নিষেধ করেছেন যে, হয়ত মানুষের মন কিয়ামতের দিকে চলে যাবে। এজন্য তিনি বলেছেন, এ সূরাটিকে সূরা বনী নযীর বলে। কারণ, এতে বনী নযীরের নির্বাসনের উল্লেখ রয়েছে।

**বুখারী ৭২৫** **بَاب قَوْلِه مَا قَطَعْتُمْ مِنْ لِينَة نَخْلَة مَا لَمْ تَكُنْ عَجْوَةً أَوْ بَرْنِيَّةً**

**২৫৬৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তোমরা যে খর্জুর বৃক্ষগুলো কর্তন করেছ বা যেগুলো কাণ্ডের উপর স্থির রেখে দিয়েছ, তা তো আল্লাহরই অনুমতিক্রমে; এ তো এ জন্য যে, আল্লাহ্ পাপাচারীদেরকে লাঞ্ছিত করবেন (৫৯ : ৫) قَوْله مَا قَطَعْتُمْ مِنْ لِينَة আয়াতে لِينَة- অর্থ عَجْـــوَةً তথা খেজুর গাছ যেটি আজওয়া এবং বারনিয়া নয়. তথা আজওয়া এবং بَرْنِيَّةً ব্যতীত সর্বপ্রকার খেজুরকেই لِيْنَـــة বলা হয়। উদ্দেশ্য হল এগুলো সব খেজুরের বিভিন্ন প্রকার। পূর্ণ আয়াত পরবর্তীতে আসছে।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ حَدَّثَنَا لَيْثٌ عَنْ نَافِعٍ عَنْ ابْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَرَّقَ نَخْلَ بَنِي النَّضِيرِ وَقَطَعَ وَهِيَ الْبُوَيْرَةُ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى مَا قَطَعْتُمْ مِنْ لِينَةٍ أَوْ تَرَكْتُمُوهَا قَائِمَةً عَلَى أُصُولِهَا فَبِإِذْنِ اللَّهِ وَلِيُخْزِيَ الْفَاسِقِينَ

৪০৬. কুতায়বা র........ ইবনে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বনী নযীর গোত্রের খেজুর গাছ জ্বালিয়ে দিয়েছিলেন এবং কেটে ফেলেছিলেন। এ গাছগুলো ছিল 'বুয়াইরা' নামক স্থানে। এরপর নাযিল করেছেন আল্লাহ্ তা'আলা : তোমরা যে খর্জুর বৃক্ষগুলো কর্তন করেছ বা যেগুলোকে কাণ্ডের উপর স্থির রেখে দিয়েছ; তা তো আল্লাহরই অনুমতিক্রমে; এজন্য যে, আল্লাহ্ পাপাচারীদেরকে লাঞ্ছিত করবেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি মাগাযীতে ৫৭৫ পৃষ্ঠায় সবিস্তারে এসেছে।

পূর্ণ বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী বাহাত্তর থেকে পঁচাত্তর পৃষ্ঠা পর্যন্ত দ্রষ্টব্য।

**بَاب قَوْلُهُ مَا أَفَاءَ اللَّهُ عَلَى رَسُولِه**

**২৫৬৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহ্ এই জনপদবাসীদের কাছ থেকে তাঁর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে যা কিছু দিয়েছেন, সেগুলো অর্জনে তোমরা না ঘোড়া দৌড়িয়েছ, না উট।........"-৫৯ : ৭

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ غَيْرَ مَرَّةٍ عَنْ عَمْرٍو عَنْ الزُّهْرِيِّ عَنْ مَالِكِ بْنِ أَوْسِ بْنِ الْحَدَثَانِ عَنْ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كَانَتْ أَمْوَالُ بَنِي النَّضِيرِ مِمَّا أَفَاءَ اللَّهُ عَلَى رَسُولِهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِمَّا لَمْ يُوجِفْ الْمُسْلِمُونَ عَلَيْهِ بِخَيْلٍ وَلَا رِكَابٍ فَكَانَتْ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ خَاصَّةً يُنْفِقُ عَلَى أَهْلِهِ مِنْهَا نَفَقَةَ سَنَتِهِ ثُمَّ يَجْعَلُ مَا بَقِيَ فِي السِّلَاحِ وَالْكُرَاعِ عُدَّةً فِي سَبِيلِ اللَّهِ

৪০৭. আলী ইবনে আবদুল্লাহ্ রা. ........ উমর রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, বনী নযীরের বিষয়-সম্পত্তি ঐ সমস্ত বস্তুর অন্তর্ভুক্ত ছিল, যা আল্লাহ্ তাঁর রাসূলকে 'ফাই' হিসাবে দিয়েছেন এ জন্য যে মুসলমানরা সেখানে অশ্বে কিংবা উষ্ট্রে আরোহণ করে যুদ্ধ করেনি। সুতরাং এটা খাস ছিল রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর জন্য। এর থেকে তিনি তাঁর পরিবারের জন্য এক বছরের খরচ দান করতেন। এরপর বাকিটা তিনি অস্ত্রশস্ত্র এবং ঘোড়া সংগ্রহের পিছনে ব্যয় করতেন আল্লাহর পথে জিহাদের প্রস্তুতি হিসাবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি (মাগাযীতে) ৫৭৫ পৃষ্ঠায় সবিস্তারে এসেছে।

## (في نسخة) بَاب وَمَا آتَاكُمْ الرَّسُولُ فَخُذُوهُ

**২৫৬৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "রাসূল তোমাদের যা দেন তা তোমরা গ্রহণ কর (এবং যা থেকে তোমাদেরকে নিষেধ করে তা হতে বিরত থাক) ।"-৫৯ : ৭

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ يُوسُفَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ مَنْصُورٍ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ لَعَنَ اللَّهُ الْوَاشِمَاتِ وَالْمُوتَشِمَاتِ وَالْمُتَنَمِّصَاتِ وَالْمُتَفَلِّجَاتِ لِلْحُسْنِ الْمُغَيِّرَاتِ خَلْقَ اللَّهِ فَبَلَغَ ذَلِكَ امْرَأَةً مِنْ بَنِي أَسَدٍ يُقَالُ لَهَا أُمُّ يَعْقُوبَ فَجَاءَتْ فَقَالَتْ إِنَّهُ بَلَغَنِي عَنْكَ أَنَّكَ لَعَنْتَ كَيْتَ وَكَيْتَ فَقَالَ وَمَا لِي أَلْعَنُ مَنْ لَعَنَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَنْ هُوَ فِي كِتَابِ اللَّهِ فَقَالَتْ لَقَدْ قَرَأْتُ مَا بَيْنَ اللَّوْحَيْنِ فَمَا وَجَدْتُ فِيهِ مَا تَقُولُ قَالَ لَئِنْ كُنْتِ قَرَأْتِيهِ لَقَدْ وَجَدْتِيهِ أَمَا قَرَأْتِ وَمَا آتَاكُمْ الرَّسُولُ فَخُذُوهُ وَمَا نَهَاكُمْ عَنْهُ فَانْتَهُوا قَالَتْ بَلَى قَالَ فَإِنَّهُ قَدْ نَهَى عَنْهُ قَالَتْ فَإِنِّي أَرَى أَهْلَكَ يَفْعَلُونَهُ قَالَ فَاذْهَبِي فَانْظُرِي فَذَهَبَتْ فَنَظَرَتْ فَلَمْ تَرَ مِنْ حَاجَتِهَا شَيْئًا فَقَالَ لَوْ كَانَتْ كَذَلِكَ مَا جَامَعْتُهَا

৪০৮. মুহাম্মদ ইব্‌নে ইউসুফ রা. ........ আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আল্লাহ্ লানত করেছেন ঐ সমস্ত নারীর প্রতি যারা অন্যের শরীরে উল্কি অঙ্কন করে, নিজ শরীরে উল্কি অঙ্কন করায়, যারা সৌন্দযের জন্য ভ্রু উপড়ে ফেলে ও দাঁতের মাঝে মাঝে ফাঁক সৃষ্টি করে। এসব নারী আল্লাহর সৃষ্টিতে বিকৃতি সাধন করছে। এরপর বনী আসাদ গোত্রের উম্মে ইয়াকূব নাম্নী এক মহিলার প্রতি লানত করেছেন। তিনি বললেন, আল্লাহ্‌র রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যার প্রতি লানত করেছেন। তিনি বললেন, আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যার প্রতি লানত করেছেন, আল্লাহর কিতাবে যার প্রতি লানত করা হয়েছে, আমি তার প্রতি লানত করব না কেন? তখন মহিলা বলল, আমি দুই ফলকের মাঝে যা আছে তা (পূর্ণ কুরআন) পড়েছি। কিন্তু আপনি যা বলেছেন, তা তো এতে পাইনি। আবদুল্লাহ্ বললেন, যদি তুমি কুরআন পড়তে তাহলে অবশ্যই তা পেতে, তুমি কি পড়নি? রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এ কাজ থেকে নিষেধ করেছেন। তখন মহিলা বলল, আমার মনে হয় আপনার পরিবারও এ কাজ করে। তিনি বললেন, তুমি যাও এবং ভালভাবে দেখে এসো। এরপর মহিলা গেল এবং ভালভাবে দেখে এলো। কিন্তু তার প্রয়োজনের কিছুই দেখতে পেলো না। তখন আবদুল্লাহ্ রা. বললেন, যদি আমার স্ত্রী এমন করত, তবে সে আমার সঙ্গে একত্র থাকতে পারত না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল أَمَا قَرَأْتِ وَمَا آتَاكُمْ الرَّسُولُ فَخُذُوهُ وَمَا نَهَاكُمْ عَنْهُ فَانْتَهُوا বাক্যে রয়েছে।

হাদীসটি ইমাম বুখারী র. লিবাসে ৮৭৮ - ৮৭৯ - ৮৮০ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

অর্থাৎ, বিভিন্ন শিরোনাম কায়েম করে বিভিন্ন শায়েখ থেকে বর্ণনা করেছেন। এখানে তাফসীরে ৭২৫ পৃষ্ঠায় এসেছে।

اَلْوَاشِمَات : শীন যোগে। الواشمة ইসমে ফায়েল এর বহুবচন। وشم من باب ض থেকে উদগত। যার অর্থ হল এমনভাবে সুই দ্বারা দাগ দেওয়া ,উল্কি করা যাতে রক্ত বের হয়। এরপর সেখানে তৈল বা সুরমা লাগানো যাতে তা সবুজ হয়ে যায়।

اَلْمُوتَشِمَات অর্থ : উল্কিকারী, সুই বিদ্ধকারী।

اَلْمُوتَشِمَات এটি ইসমে ফায়েল موتشمة এর বহুবচন। অর্থ : যার হাতে বা কোন অঙ্গে সুঁই বিদ্ধ করা হয়।

হাদীসের আলোকে উক্ত দুটি কাজ নিষিদ্ধ ও নাজায়েয। কারণ, এটি কাফের-মুশরিকের পদ্ধতি। এছাড়া এতে আল্লাহর সৃষ্টিকে পরিবর্তন করে দেওয়া হয়। এজন্য যে উল্কি করে ও করায় তারা দুজন হারামে লিপ্ত হল যদি কোন বড় আশংকা যেমন অঙ্গহানি ছাড়া চিকিৎসা সম্ভব হয় তবে তা দূরীভূত করা ওয়াজিব।

قال العلامة العيني رح هو حرام على الفاعل و المفعول بها باختيارها والطالبة له فان فعل بطفلته فالا ثم على الفاعلة لا على نطفلة لعدم تكليفها حينئذ وقال النووى قال اصحابنا الموضع الذى وشم يصير نجسا فان امكن ازالته بالعلاج وجبت ازالته وان لم يمكن الا بجرح فان خاف منه التلف اوفوات عضو او منفعة غضو او شيئا فاحشا في عضو ظاهر لم تجب ازالته واذا تاب لم يبق عليه اثم وان لم يخف شئا من ذالك ونحوه لزمه ازالته ويعصي بتاخيره وسواء في هذا كله الرجل والمرءة -العمده

وَالْمُتَنَمِّصَاتِ وَالْمُتَفَلِّجَاتِ لِلْحُسْنِ : প্রথম মীমের উপর পেশ দ্বিতীয় মীমের নিচে যের, তাশদীদ সহ। এটি المتنمصة এর বহুবচন। অর্থ. চেহারার পশম উপড়ানেওয়ালী।

نمص এবং تنمص শব্দের অর্থ হল লোম উপড়ে ফেলা। অর্থাৎ, মহিলার চেহারার পশম উপড়ে ফেলা হারাম। তবে যদি মহিলার মুখে দাড়ি- মোচ গজায় তাহলে তো উপড়ানো জায়েয। আবার কেউ কেউ বলেছেন যে نمص দ্বারা এখানে উদ্দেশ্য হল চোখের ভ্রুকে চিকন করা।

সারকথা হল মহিলার জন্য মুখের পশম নিজে উপড়ানো এবং অন্যেরটি উপড়ানো উভয়টি না-জায়েজ।

وَالْمُتَفَلِّجَاتِ لِلْحُسْنِ : এটি المتفلجة এর বহুবচন। المتفلجة ঐ মহিলাকে বলে যে সৌন্দর্য এবং যৌবন প্রদর্শনের জন্য নিজের সামনের দাঁতগুলোকে সরু করে। অর্থাৎ, অনেক বৃদ্ধা মহিলার ক্ষেত্রে দেখা যায় যে, নিজেকে কম বয়সী হিসেবে তরুণীরূপে প্রকাশের জন্য এরূপ সামনের দাঁত সরু করে থাকে। কারণ, বার্ধক্যে দাঁত বড় হয়ে মিলে যায়। এগুলোর মাঝে ফাঁক থাকে না। এরূপ মহিলার ক্ষেত্রে প্রিয়নবীসাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম অভিসম্পাত করেছেন। তবে এ নিষেধ তখনকার জন্য যখন সৌন্দর্যের জন্য হয়ে থাকে। তবে যদি দাঁতে রোগ হয় এবং চিকিৎসার প্রয়োজনে এমন জরুরত দেখা দেয় তবে তা জায়েয আছে। হাদীস শরীফে 'সৌন্দর্যের জন্য' শর্তটি দেওয়া হয়েছে। অতএব স্পষ্ট বিষয় যে দাড়িমুণ্ডনকারীরাও আল্লাহর সৃষ্টিতে পরিবর্তনকারীদের অন্তর্ভূক্ত এবং হারামে লিপ্ত হয়ে লা'নতের যোগ্য হবে। এক মুষ্টি পরিমাণ দাড়ি রাখা ওয়াজিব। যেহেতু এটি সুন্নাত দ্বারা ওয়াজিব প্রমাণিত সেহেতু এটিকে সুন্নাত বলা হয়।

الْمُغَيِّرَاتِ خَلْقَ اللّٰهِ : অর্থাৎ, উপরে উল্লেখিত মহিলাগুলো আল্লাহর সৃষ্টিকে পরিবর্তনকারী। এর সম্পর্ক পূর্ববর্তী সবগুলো কর্মের সাথেই। এজন্য الْمُغَيِّرَاتِ خَلْقَ اللّٰهِ ওয়াও ছাড়া বলেছেন। কারণ, এগুলো সবই আল্লাহর সৃষ্টিতে বিকৃতি ও পরিবর্তণ, মিথ্যাচার ও প্রকৃত জিনিসকে গোপন করেন।-উমদা

**সতর্কবাণী :** হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. এর উক্তি দ্বারা ঐ সকল লোকের মতখণ্ডন হয়ে গেছে যারা শুধুই কুরআন শরীফের উপর আমলকে ওয়াজিব মনে করে। হাদীসের উপর আমলকে আবশ্যক মনে করে না। এ সকল লোক দীন ইসলামের গণ্ডিবহির্ভূত। তারা ان الذين يفرقون بين الله ورسوله এ আয়াতের অন্তর্ভুক্ত। হাদীস শরীফ কুরআন শরীফের মত শরীয়তের একটি মূলনীতি এবং কুরআনেরই ব্যাখ্যা। সুতরাং হাদীস অস্বীকারকারী কুরআন অস্বীকারকারীর নামান্তর এবং সে কাফের।

**حَدَّثَنَا** عَلِيٌّ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ عَنْ سُفْيَانَ قَالَ ذَكَرْتُ لِعَبْدِ الرَّحْمَنِ بْنِ عَابِسٍ حَدِيثَ مَنْصُورٍ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَعَنَ اللَّهُ الْوَاصِلَةَ فَقَالَ سَمِعْتُهُ مِنْ امْرَأَةٍ يُقَالُ لَهَا أُمُّ يَعْقُوبَ عَنْ عَبْدِ اللَّهِ مِثْلَ حَدِيثِ مَنْصُورٍ

৪০৯. আলী র........ আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যে নারী কৃত্রিম চুল লাগায়, তার প্রতি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম লানত করেছেন। রাবী র. বলেন, আমি উম্মে ইয়াকুব নামক মহিলার কাছ থেকে হাদীসটি শুনেছি, তিনি আবদুল্লাহ্ রা. থেকে বর্ণনা করেন, মানসূরের হাদীসের অনুরূপ।

**ব্যাখ্যা :** এটি হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. এর হাদীসের দ্বিতীয় সনদ।

الْوَاصِلَةَ ওয়াসিলা ঐ মহিলাকে বলে যে পরচুলা লাগায়- নিজের চুল বৃদ্ধি করার লক্ষে অন্যের চুলকে নিজের চুলের সাথে লাগায়। লাগানো চুল যদি অন্য মানুষের হয় তাহলে তা সর্বসম্মতিক্রমে হারাম। কেননা মানুষের সম্মানের দরুণ তার কোন অংশ দ্বারা উপকৃত হওয়া না জায়েয। বরং তা দাফন করে দেওয়া উচিত। আর যদি তা কোন মানুষের না হয়ে কোন মৃত নাপাক জন্তুর হয় অথবা যে চুল এমন কোন প্রাণী থেকে জীবিত অবস্থায় পৃথক করা হয়েছে, যার গোশত খাওয়া অবৈধ, তাহলে নাপাক হওয়ার কারণে ঐ চুল লাগানো হারাম।

আর যদি পাক হয় এবং স্বামী তার অনুমতি দেয়, তাহলে তা ব্যবহার করা জায়েয, অন্যথায় নয়। (কাসতাল্লানী)

## بَاب وَالَّذِينَ تَبَوَّءُوا الدَّارَ وَالْإِيمَانَ

বুখারী ৭২৫

**২৫৬৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তাছাড়া ঐ সকল লোকদের (অধিকার রয়েছে) যারা দারুল ইসলামে (মদীনায় এবং ঈমান অবস্থায় তাদের (মুহাজিরদের) পূর্বে অবস্থান করছিল (অর্থাৎ, আনসারীগণ)। তথা যারা এ নগরীতে বসবাস করে আসছে এবং ঈমান এনেছে, (তাঁরা মুহাজিরদেরকে ভালবাসে এবং মুহাজিরদেরকে যা দেয়া হয়েছে, তার জন্য তাঁরা অন্তরে আকঙ্ক্ষা পোষণ করে না।"-৫৯ : ৯-অনুবাদক।

حَدَّثَنَا أَحْمَدُ بْنُ يُونُسَ حَدَّثَنَا أَبُو بَكْرٍ يَعْنِي ابْنَ عَيَّاشٍ عَنْ حُصَيْنٍ عَنْ عَمْرِو بْنِ مَيْمُونٍ قَالَ قَالَ عُمَرُ رَضِيَ اللَّهُ عَنْهُ أُوصِي الْخَلِيفَةَ بِالْمُهَاجِرِينَ الْأَوَّلِينَ أَنْ يَعْرِفَ لَهُمْ حَقَّهُمْ وَأُوصِي الْخَلِيفَةَ بِالْأَنْصَارِ الَّذِينَ تَبَوَّءُوا الدَّارَ وَالْإِيمَانَ مِنْ قَبْلِ أَنْ يُهَاجِرَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنْ يَقْبَلَ مِنْ مُحْسِنِهِمْ وَيَعْفُوَ عَنْ مُسِيئِهِمْ

৪১০. আহমদ ইব্‌নে ইউনুস র........ আম্‌র ইব্‌নে মায়মুন র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর রা. বলেছেন, আমি আমার পরবর্তী খলীফাকে ওসীয়ত করেছি, প্রথম যুগের মুহাজিরদের হক আদায় করার জন্য এবং আমি পরবর্তী খলীফাকে আনসারীদের ব্যাপারে ওসীয়ত করছি, যারা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর হিজরতের পূর্বে এ নগরীতে বসবাস করতেন এবং ঈমান এনেছিলেন যেন তাদের পুণ্যবানদের সৎকর্মকে গ্রহণ করেন এবং দোষ-ত্রুটিকে ক্ষমা করে দেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল الَّذِينَ تَبَوَّءُوا الدَّارَ وَالْإِيمَانَ বাক্যে।

## بَاب قَوْلُهُ وَيُؤْثِرُونَ عَلَى أَنْفُسِهِمْ الْآيَةَ الْخَصَاصَةُ الْفَاقَةُ الْمُفْلِحُونَ الْفَائِزُونَ بِالْخُلُودِ وَالْفَلَاحُ الْبَقَاءُ حَيَّ عَلَى الْفَلَاحِ عَجِّلْ وَقَالَ الْحَسَنُ حَاجَةً حَسَدًا

**২৫৬৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : الْخَصَاصَةُ- "এবং তাঁরা তাঁদের নিজেদের উপর প্রাধান্য দেয় (নিজেদের অভাবগ্রস্ত হওয়া সত্ত্বেও) শেষ পর্যন্ত।"-৫৯ : ৯

الْخَصَاصَةُ অর্থ ক্ষুধা। الْمُفْلِحُونَ অর্থ যারা (জান্নাতে) চিরকাল থাকার সফলতা অর্জন করেছেন। الْفَلَاحُ অর্থ স্থায়িত্ব عَجِّلْ অর্থ সফলতা ও চিরস্থায়ী জীবনের দিকে তাড়াতাড়ি আস। হাসান র. বলেন, حَاجَةً অর্থ হিংসা।

الْخَصَاصَةُ الْفَاقَةُ এখানে وَيُؤْثِرُونَ عَلَى أَنْفُسِهِمْ وَلَوْ كَانَ بِهِمْ خَصَاصَةٌ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"এবং তাঁরা তাঁদের নিজেদের উপর প্রাধান্য দেয়, নিজেদের অভাব-অনটন থাকা সত্ত্বেও। অর্থাৎ, অনেক সময় নিজেরা ক্ষুধার্ত থেকেও মুহাজিরদেরকে খাওয়ান। ..............।

তিনি বলেন, الْخَصَاصَةُ অর্থ ক্ষুধা।

وَمَنْ يُوقَ شُحَّ نَفْسِه فَأُولَئِكَ هُمُ الْمُفْلِحُونَ এখানে : الْمُفْلِحُونَ الْفَائِزُونَ بِالْخُلُودِ وَالْفَلَاحُ الْبَقَاءُ حَيَّ عَلَى الْفَلَاحِ عَجِّلْ (৯) আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। "বস্তুত যাদেরকে অন্তরের স্বভাবজাত কার্পণ্য হতে মুক্ত রাখা হয়েছে, তারাই সফলকাম।"

তিনি বলেন, الْمُفْلِحُونَ : অর্থ যারা (জান্নাতে) চিরকাল থাকার সফলতা অর্জন করেছেন الْفَلَاحُ অর্থ স্থায়িত্ব।

حَيَّ عَلَى الْفَلَاحِ : অর্থ সফলতা ও চিরস্থায়ী জীবনের দিকে তাড়াতাড়ি আস। (অর্থাৎ, এরূপ কাজের দিকে আস যদ্দারা চিরস্থায়ী জীবন অর্জিত হয়।)

وَقَالَ الْحَسَنُ حَاجَةً حَسَدًا : এখানে وَلَا يَجِدُونَ فِي صُدُورِهِمْ حَاجَةً مِمَّا أُوتُوا আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"এবং মুহাজিরদেরকে যা দেয়া হয়েছে তার জন্য তারা (মহব্বতের কারণে) অন্তরে আকাংখা তথা ঈর্ষা পোষণ করে না।"

হাসান বসরী র. বলেন, حَاجَةً অর্থ, হিংসা তথা ঈর্ষা।

**حَدَّثَنِي** يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ بْنِ كَثِيرٍ حَدَّثَنَا أَبُو أُسَامَةَ حَدَّثَنَا فُضَيْلُ بْنُ غَزْوَانَ حَدَّثَنَا أَبُو حَازِمٍ الْأَشْجَعِيُّ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ أَتَى رَجُلٌ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ أَصَابَنِي الْجَهْدُ فَأَرْسَلَ إِلَى نِسَائِهِ فَلَمْ يَجِدْ عِنْدَهُنَّ شَيْئًا فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَلَا رَجُلٌ يُضَيِّفُهُ هَذِهِ اللَّيْلَةَ يَرْحَمُهُ اللَّهُ فَقَامَ رَجُلٌ مِنَ الْأَنْصَارِ فَقَالَ أَنَا يَا رَسُولَ اللَّهِ فَذَهَبَ إِلَى أَهْلِهِ فَقَالَ لِامْرَأَتِهِ ضَيْفُ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَا تَدَّخِرِيهِ شَيْئًا قَالَتْ وَاللَّهِ مَا عِنْدِي إِلَّا قُوتُ الصِّبْيَةِ قَالَ فَإِذَا أَرَادَ الصِّبْيَةُ الْعَشَاءَ فَنَوِّمِيهِمْ وَتَعَالَيْ فَأَطْفِئِي السِّرَاجَ وَنَطْوِي بُطُونَنَا اللَّيْلَةَ فَفَعَلَتْ ثُمَّ غَدَا الرَّجُلُ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ لَقَدْ عَجِبَ اللَّهُ عَزَّ وَجَلَّ أَوْ ضَحِكَ مِنْ فُلَانٍ وَفُلَانَةَ فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ وَيُؤْثِرُونَ عَلَى أَنْفُسِهِمْ وَلَوْ كَانَ بِهِمْ خَصَاصَةٌ

৪১১. ইয়াকূব ইব্‌নে ইবরাহীম ইব্‌নে কাসীর র........ আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক ব্যক্তি (অর্থাৎ, স্বয়ং হযরত আবু হোরায়রা রা.) রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে বলল, ইয়া রাসূলাল্লাহ! আমার খুব কষ্ট হয়েছে (আমি অভুক্ত,আমাকে কিছু খাওয়ান)। তখন তিনি তাঁর সহধর্মীণীদের কাছে পাঠালেন : কিন্তু তিনি তাদের কাছে কিছুই পেলেন না। এরপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (তখন যারা মজলিসে ছিলেন তাদের) বললেন, এমন কেউ আছে কি, যে আজ রাতে এ লোকটির মেহমানদারী করতে পারে, আল্লাহ্ তাঁর প্রতি রহম করবেন? তখন আনসারীদের এক ব্যক্তি (হযরত আবু তালহা রা.) দাঁড়িয়ে বললেন, আমি আছি, ইয়া রাসূলাল্লাহ! এরপর তিনি তাঁকে সাথে নিয়ে বাড়িতে গেলেন এবং নিজ স্ত্রী (হযরত উম্মে সুলাইম রা.) কে বললেন, ইনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মেহমান। কোন জিনিস জমা করে রাখবে না। মহিলা বলল, আল্লাহর কসম! আমার কাছে ছেলে-মেয়েদের খাবার ব্যতীত আর কিছুই নেই। তিনি বললেন, ছেলেমেয়েরা রাতের খাবার চাইলে তুমি তাদেরকে ঘুম পাড়িয়ে দিও, বাতিটি নিভিয়ে দিও। আজ রাতে আমরা ক্ষুধার্থ থাকব। সুতরাং মহিলা তা-ই করল। পরদিন সকালে আনসারী সাহাবী রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর খিদমতে আসলেন। তিনি বললেন, অমুক ব্যক্তি ও তার স্ত্রীর প্রতি আল্লাহ্ সন্তুষ্ট হয়েছেন অথবা অমুক অমুকের কাজে আল্লাহ্ খুশি প্রকাশ করেছেন। এরপর আল্লাহ্ নাযিল করলেন:

وَيُؤْثِرُونَ عَلَى أَنْفُسِهِمْ وَلَوْ كَانَ بِهِمْ خَصَاصَةٌ

"এবং তাঁরা তাদের নিজেদের উপর প্রাধান্য দেয় নিজেরা অভাবগ্রস্ত হওয়া সত্ত্বেও।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল জানায়েযের ৫৩৫-৫৩৬ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে।

لَقَدْ عَجِبَ اللَّهُ عَزَّ وَجَلَّ : আল্লাহ তা'আলার আশ্চর্যান্বিত হওয়া দ্বারা উদ্দেশ্য হল আল্লাহ্ তা'আলার সন্তুষ্টি।

## الممتحنة اي سُورَةُ الْمُمْتَحِنَةِ

## সূরা মুমতাহিনা

আয়াত ১৩, রুকূ ২, মাদানী

وَقَالَ مُجَاهِدٌ لَا تَجْعَلْنَا فِتْنَةً لَا تُعَذِّبْنَا بِأَيْدِيهِمْ فَيَقُولُونَ لَوْ كَانَ هَؤُلَاءِ عَلَى الْحَقِّ مَا أَصَابَهُمْ هَذَا بِعِصَمِ الْكَوَافِرِ أُمِرَ أَصْحَابُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِفِرَاقِ نِسَائِهِمْ كُنَّ كَوَافِرَ بِمَكَّةَ

মুজাহিদ র........ বলেন, لَا تَجْعَلْنَا فِتْنَةً অর্থ আমাদেরকে কাফেরদেও হাতে শাস্তি দিও না। তাহলে তারা বলবে, যদি মুসলমানরা হকের উপর থাকত, তাহলে তাদের উপর এ মুসিবত আসত না। بِعِصَمِ الْكَوَافِرِনবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবীদেরকে নির্দেশ দেয়া হয়েছে তারা যেন তাদের ঐ স্ত্রীদেরকে বর্জন করে, যারা মক্কাতে কাফের অবস্থায় বিদ্যামান আছে।

وَقَالَ مُجَاهِدٌ لَا تَجْعَلْنَا فِتْنَةً لَا تُعَذِّبْنَا بِأَيْدِيهِمْ فَيَقُولُونَ لَوْ كَانَ هَؤُلَاءِ عَلَى الْحَقِّ مَا أَصَابَهُمْ هَذَا : এখানে ربنا لاتجعلنافتنة للذين كفروا الاية আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"হে আমাদের প্রতিপালক! তুমি আমাদেরকে কাফেরদের পীড়নের পাত্র করো না।

মুজাহিদ র. বলেন, لَا تَجْعَلْنَا فِتْنَةً এর অর্থ আমাদেরকে কাফেরদের হাতে শাস্তি দিও না। তাহলে তারা বলবে, যদি মুসলমানরা হকের উপর থাকত, তাহলে তাদের উপর এ মুসিবত আসত না। (অর্থাৎ, যদি মুসলমানদের দীন সত্য হত তবে আজকে আমাদের হাতে তাদের উপর কোনো কষ্ট-তকলীফ হতো না, তারা পরাস্ত হত না।)

بِعِصَمِ الْكَوَافِرِ أُمِرَ أَصْحَابُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِفِرَاقِ نِسَائِهِمْ كُنَّ كَوَافِرَ بِمَكَّةَ : এখানে وَلَا تُمْسِكُوا بِعِصَمِ الْكَوَافِرِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"তোমরা কাফের নারীদের সাথে দাম্পত্য সম্পর্ক বজায় রেখো না।"

তিনি বলেন, بِعِصَمِ الْكَوَافِرِ দ্বারা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাহাবায়ে কেরামকে নির্দেশ দেয়া হয়েছিল তাঁরা যেন তাদের ঐ স্ত্রীদেরকে বর্জন করে, যারা মক্কাতে কাফের অবস্থায় বিদ্যামান আছে।

## بَاب لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ اي هذا باب

**২৫৬৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(হে মু'মিনগণ!) আমার শত্রু ও তোমাদের শত্রুকে বন্ধুরূপে গ্রহণ করো না।"-৬০ : ১

এখানে يا ايها الذين امنوا لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"হে মুমিনগণ! আমার শত্রু ও তোমাদের শত্রুকে বন্ধুরূপে গ্রহণ করো না।"

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَمْرُو بْنُ دِينَارٍ قَالَ حَدَّثَنِي الْحَسَنُ بْنُ مُحَمَّدِ بْنِ عَلِيٍّ أَنَّهُ سَمِعَ عُبَيْدَ اللَّهِ بْنَ أَبِي رَافِعٍ كَاتِبَ عَلِيٍّ يَقُولُ سَمِعْتُ عَلِيًّا رَضِيَ اللَّهُ عَنْهُ يَقُولُ بَعَثَنِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَا وَالزُّبَيْرَ وَالْمِقْدَادَ فَقَالَ انْطَلِقُوا حَتَّى تَأْتُوا رَوْضَةَ خَاخٍ فَإِنَّ بِهَا ظَعِينَةً مَعَهَا كِتَابٌ فَخُذُوهُ مِنْهَا فَذَهَبْنَا تَعَادَى بِنَا خَيْلُنَا حَتَّى أَتَيْنَا الرَّوْضَةَ فَإِذَا نَحْنُ بِالظَّعِينَةِ فَقُلْنَا أَخْرِجِي الْكِتَابَ فَقَالَتْ مَا مَعِي مِنْ كِتَابٍ فَقُلْنَا لَتُخْرِجِنَّ الْكِتَابَ أَوْ لَنُلْقِيَنَّ الثِّيَابَ فَأَخْرَجَتْهُ مِنْ عِقَاصِهَا فَأَتَيْنَا بِهِ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَإِذَا فِيهِ مِنْ حَاطِبِ بْنِ أَبِي بَلْتَعَةَ إِلَى أُنَاسٍ مِنْ الْمُشْرِكِينَ مِمَّنْ بِمَكَّةَ يُخْبِرُهُمْ بِبَعْضِ أَمْرِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا هَذَا يَا حَاطِبُ قَالَ لَا تَعْجَلْ عَلَيَّ يَا رَسُولَ اللَّهِ إِنِّي كُنْتُ

امْرَأً مِنْ قُرَيْشٍ وَلَمْ أَكُنْ مِنْ أَنْفُسِهِمْ وَكَانَ مَنْ مَعَكَ مِنْ الْمُهَاجِرِينَ لَهُمْ قَرَابَاتٌ يَحْمُونَ بِهَا أَهْلِيهِمْ وَأَمْوَالَهُمْ بِمَكَّةَ فَأَحْبَبْتُ إِذْ فَاتَنِي مِنْ النَّسَبِ فِيهِمْ أَنْ أَصْطَنِعَ إِلَيْهِمْ يَدًا يَحْمُونَ قَرَابَتِي وَمَا فَعَلْتُ ذَلِكَ كُفْرًا وَلَا ارْتِدَادًا عَنْ دِينِي فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِنَّهُ قَدْ صَدَقَكُمْ فَقَالَ عُمَرُ دَعْنِي يَا رَسُولَ اللَّهِ فَأَضْرِبَ عُنُقَهُ فَقَالَ إِنَّهُ شَهِدَ بَدْرًا وَمَا يُدْرِيكَ لَعَلَّ اللَّهَ عَزَّ وَجَلَّ اطَّلَعَ عَلَى أَهْلِ بَدْرٍ فَقَالَ اعْمَلُوا مَا شِئْتُمْ فَقَدْ غَفَرْتُ لَكُمْ قَالَ عَمْرٌو وَنَزَلَتْ فِيهِ يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ قَالَ لَا أَدْرِي الْآيَةَ فِي الْحَدِيثِ أَوْ قَوْلُ عَمْرٍو

৪১২. হুমায়দী র......... আলী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যুবায়র রা., মিকদাদ রা. ও আমাকে পাঠালেন এবং বললেন, তোমরা (মক্কার পথে) 'রওযায়ে খাখ' নামক স্থানে যাও। সেখানে এ উষ্ট্রারোহিণী মহিলা পাবে। তার সাথে একখানা পত্র রয়েছে, তোমরা তার থেকে সে পত্রখানা নিয়ে নেবে। (হযরত আলী রা. বলেন,) এরপর আমরা রওয়ানা হলাম। আমাদের ঘোড়া আমাদেরকে নিয়ে ছুটে চলল। যেতে যেতে আমরা রওযায় গিয়ে পৌঁছলাম। সেখানে পৌঁছেই আমরা উষ্ট্রারোহিণীকে পেয়ে গেলাম। আমরা (সে মহিলাকে) বললাম, পত্রখানা বের কর। সে বলর, আমার সাথে কোন পত্র নেই। আমরা বললাম, অবশ্যই তুমি পত্রখানা বের করবে, অন্যথায় তোমাকে বিবস্ত্র করে ফেলা হবে (তল্লাশী চালানোর জন্য)। এরপর সে তার চুলের বেনী থেকে পত্রখানা বের করল। আমরা পত্রখানা নিয়ে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এলাম। (এখানে যখন চিঠি পড়া হল) দেখা গেল, পত্রখানা হাতিব ইব্‌নে বাল্‌তাআহ্‌ রা. -এর পক্ষ হতে মক্কার কতিপয় মুশরিকের (অর্থাৎ, সাফওয়ান ইবনে উমাইয়া, সুহাইল ইবনে আমার ও ইকরামা ইবনে আবু জাহল-এর) কাছে লেখা। এ চিঠিতে তিনি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর বিষয় তাদের কাছে ব্যক্ত করে দিয়েছেন (যে, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সৈন্যবাহিনী নিয়ে আসছেন)। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিজ্ঞেস করলেন, হাতিব কী ব্যাপার? তিনি বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমার ব্যাপারে ত্বড়িৎ কোন সিদ্ধান্ত নেবেন না। আমি কুরাইশ বংশীয় লোকদের সাথে বসবাসকারী এক ব্যক্তি; কিন্তু বংশগতভাবে তাদের সাথে আমার কোন সম্পর্ক নেই। (অর্থাৎ, শুধু তাদের মিত্র ছিলাম)। আপনার সঙ্গে যত মুহাজির আছেন, তাদের সবারই সেখানে আত্মীয়-স্বজন বিদ্যমান। এসব আত্মীয়-স্বজনের মক্কায় তাদের পরিবার পরিজন এবং ধন-সম্পদ রক্ষা পাচ্ছে। আমি চেয়েছিলাম, যেহেতু তাদের সাথে আমার বংশগত কোন সম্পর্ক নেই, তাই এবার যদি আমি তাদের প্রতি অনুগ্রহ করি, তাহলে হয়তো তারাও আমার আত্মীয়-স্বজনের প্রতি সহযোগিতার হাত সম্প্রসারিত করবে। (ইয়া রাসূলুল্লাহ!) কুফর ও স্বীয় ধর্ম ত্যাগ করার মনোভাব নিয়ে আমি এ কাজ করিনি। সে তোমাদের কাছে সত্য কথাই বলেছে। তখন উমর রা. বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমাকে অনুমতি দিন এক্ষুণি আমি তাঁর গর্দান উড়িয়ে দেই। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, সে (আমার সাথে) বদর যুদ্ধে অংশগ্রহণ করেছে। তুমি কি জান না, আল্লাহ্ অবশ্যই এ যুদ্ধে অংশগ্রহণকারীদের প্রতি লক্ষ্য করে বলেছেন : اعْمَلُوا مَا شِئْتُمْ فَقَدْ غَفَرْتُ لَكُمْ "তোমরা যা চাও কর, আমি তোমাদেরকে মাফ করে দিয়েছি।" আমর বলেন, এ ঘটনার প্রেক্ষিতে নাযিল হয়েছে : يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ "হে ঈমানদারগণ! আমার শত্রু ও তোমাদের শত্রুকে বন্ধুরূপে গ্রহণ করো না।" সুফিয়ান র. বলেন, আয়াতটি হাদীসের অংশ, না আমর রা. -এর কথা, তা আমি জানি না।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

এ হাদীসটি বুখারীতে ছয়টি স্থানে উল্লেখ করা হয়েছে। বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারী কিতাবুল মাগাযী পৃষ্ঠা-৩৩৩ দ্রষ্টব্য।

حَدَّثَنَا عَلِيٌّ قَالَ قِيلَ لِسُفْيَانَ فِي هَذَا فَنَزَلَتْ لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ الْآيَةَ قَالَ سُفْيَانُ هَذَا فِي حَدِيثِ النَّاسِ حَفِظْتُهُ مِنْ عَمْرٍو مَا تَرَكْتُ مِنْهُ حَرْفًا وَمَا أُرَى أَحَدًا حَفِظَهُ غَيْرِي

৪১৩. আলী র. . সূত্রে বর্ণিত যে, সুফিয়ান ইব্‌নে উয়ায়না র.-কে "হে মু'মিনগণ! আমার শত্রুকে বন্ধুরূপে গ্রহণ করো না" আয়াত সম্পর্কে জিজ্ঞেস করা হলে সুফিয়ান বলেন, মানুষের বর্ণনার মাঝে তো এমনই পাওয়া যায়। আমি এ হাদীসটি আমর ইব্‌নে দীনার র. থেকে মুখস্থ করেছি। এর থেকে একটি অক্ষরও আমি বাদ দেইনি। আমার ধারণা, আমর ইব্‌নে দীনার র. থেকে আমি ব্যতীত আর কেউ এ হাদীস মুখস্থ করেনি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

قَالَ سُفْيَانُ هَذَا فِي حَدِيثِ النَّـــاسِ : সুফিয়ান র. এর কথার সারমর্ম হল, আয়াত অবতরণের ঘটনা হাদীসের পরিশিষ্ট তথা একটি অংশ। অথবা আমর ইবনে দীনার র. এর উক্তি। অর্থাৎ, আমর নিজ ইলম ও বুঝ অনুযায়ী উক্ত অংশকে হাদীসের অন্তর্ভূক্ত করেছেন। কোন কোন বর্ণনায় স্পষ্টভাষায় বলা হয়েছে- فانزل الله تعالي في شان حاطب ومكاتبته يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا

## بَاب إِذَا جَاءَكُمْ الْمُؤْمِنَاتُ مُهَاجِرَاتٍ

২৫৬৮. **অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী :"(হে মু'মিনগণ!) যখন তোমাদের কাছে মু'মিন নারীরা (দারুল হরব তথা শত্রুকবলিত রাষ্ট্র থেকে) হিজরত করে আসে.... ।"-৬০ : ১০

حَدَّثَنَا إِسْحَاقُ حَدَّثَنَا يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ بْنِ سَعْدٍ حَدَّثَنَا ابْنُ أَخِي ابْنِ شِهَابٍ عَنْ عَمِّهِ أَخْبَرَنِي عُرْوَةُ أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا زَوْجَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَخْبَرَتْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ يَمْتَحِنُ مَنْ هَاجَرَ إِلَيْهِ مِنَ الْمُؤْمِنَاتِ بِهَذِهِ الْآيَةِ بِقَوْلِ اللَّهِ يَا أَيُّهَا النَّبِيُّ إِذَا جَاءَكَ الْمُؤْمِنَاتُ يُبَايِعْنَكَ إِلَى قَوْلِهِ غَفُورٌ رَحِيمٌ قَالَ عُرْوَةُ قَالَتْ عَائِشَةُ فَمَنْ أَقَرَّ بِهَذَا الشَّرْطِ مِنْ الْمُؤْمِنَاتِ قَالَ لَهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ بَايَعْتُكِ كَلَامًا وَلَا وَاللَّهِ مَا مَسَّتْ يَدُهُ يَدَ امْرَأَةٍ قَطُّ فِي الْمُبَايَعَةِ مَا يُبَايِعُهُنَّ إِلَّا بِقَوْلِهِ قَدْ بَايَعْتُكِ عَلَى ذَلِكِ تَابَعَهُ يُونُسُ وَمَعْمَرٌ وَعَبْدُ الرَّحْمَنِ بْنُ إِسْحَاقَ عَنْ الزُّهْرِيِّ وَقَالَ إِسْحَاقُ بْنُ رَاشِدٍ عَنْ الزُّهْرِيِّ عَنْ عُرْوَةَ وَعَمْرَةَ

৪১৪. ইসহাক র......... উরওয়া . সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণী আয়েশা রা. তাকে বলেছেন, কোন মু'মিন মহিলা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে হিজরত করে এলে, তিনি তাকে يَا أَيُّهَا النَّبِيُّ إِذَا جَاءَكَ الْمُؤْمِنَاتُ يُبَايِعْنَكَ إِلَى قَوْلِهِ غَفُورٌ رَحِـيمٌ আয়াতের ভিত্তিতে পরীক্ষা করতেন- অর্থ : "হে নবী! মু'মিন নারীগণ যখন তোমার কাছে এ মর্মে (এ উদ্দেশ্যে) বায়'আত হতে আসে যে, তারা আল্লাহর সাথে কোন শরীক করবে না, চুরি করবে না, ব্যভিচার করবে না, নিজেদের সন্তানদেরকে হত্যা করবে না, তারা (স্বামীর বীর্যে জন্ম নেয়া সন্তান হওয়ার দাবী করে) সজ্ঞানে কোন অপবাদ রচনা করে রটাবে না এবং সৎকার্যে তোমাকে অমান্য করবে না, (এতে সকল আহকামে শরঈ এসে গেছে। অতএব সে সব মহিলা যদি সেসব শর্ত কবুল করে নেয়, যেগুলোর প্রতি বিশ্বাস স্থাপন করা ঈমানের শর্ত, আর আমলকে আবশ্যক করে নেয়া ঈমানের পরিপূর্ণতার শর্ত) তখন তাদের বায়'আত গ্রহণ করবে এবং তাদের জন্য আল্লাহর কাছে (অতীতের গুনাহসমূহের জন্য ক্ষমা প্রার্থনা করবে) আল্লাহ্ তো ক্ষমাশীল, পরম দয়ালূ।"-৬০ : ১২

উরওয়া র. বলেন, আয়েশা রা. বলেছেন, যে মু'মিন মহিলা এসব শর্ত মেনে নিত, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে বলতেন, আমি কথার (আয়াতে উল্লেখিত অর্থাৎ, ঈমান ইত্যাদির) মাধ্যমে তোমাকে বায়'আত করে নিলাম। আল্লাহর কসম! বায়'আত গ্রহণকালে কোন নারীর হাত নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর হাতকে

স্পর্শ করেনি। নারীদেরকে তিনি শুধু এ কথার দ্বারাই বায়'আত করতেন قَدْ بَايَعْتُكِ عَلَى ذَلِكَ অর্থাৎ, আমি তোমাকে এ কথার (আয়াতে উক্ত বিষয়াবলীর) ওপর বায়'আত করলাম। ইউনুস, মা'মার ও আবদুর রহমান ইবনে ইসহাক র. যুহরীর মাধ্যমে উক্ত (যুহরীর ভাতিজার) বর্ণনার মুতাবাআত (সমর্থন) করেছেন। ইসহাক ইব্‌নে রাশিদ, যুহরী থেকে এবং যুহরী উরওয়া ও আমর রা. থেকে বর্ণনা করেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হাদীসের كَانَ يَمْتَحِنُ مَنْ هَاجَرَ إِلَيْهِ مِنَ الْمُؤْمِنَاتِ বাক্যে। হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুত তালাকের ৭৯৬ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

وَاللهِ مَا مَسَّتْ يَدُهُ يَدَ امْرَأَةٍ قَطُّ فِي الْمُبَايَعَةِ مَا يُبَايِعُهُنَّ إِلَّا بِقَوْلِهِ قَدْ بَايَعْتُكِ عَلَى ذَلِكَ হাদীসের এ অংশ দ্বারা পরিষ্কার বুঝা গেল যে মহিলাদেরকে বায়আত করার সময় তাদের হাত ধরা, তাদের সাথে মুসাফাহা করা জায়েয নেই। তবে পুরুষদের বায়আত করার সময় তাদের হাত ধরা জায়েয আছে। বেপর্দা হয়ে মহিলাদের পীরের সামনে গমন করা সম্পূর্ণ নাজায়েয। যে সকল পীর-মুরশিদ এরূপ সাক্ষাতের অনুমতি দেয়, মহিলাদের সাথে হাত লাগিয়ে বায়আত করে তারা বিদআতী এবং পথভ্রষ্ট। এরূপ পীর সম্পর্কে মাওলানা রুমী র. বলেছেন-

کار شیطان میکند نامش ولي- گر ولي اینست لعنت بر ولي

## بَاب إِذَا جَاءَكَ الْمُؤْمِنَاتُ يُبَايِعْنَكَ

**২৫৬৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "হে নবী!) মু'মিন নারীগণ যখন তোমার কাছে এ মর্মে বায়'আত করতে আসে।"-৬০ : ১২

**حَدَّثَنَا** أَبُو مَعْمَرٍ حَدَّثَنَا عَبْدُ الْوَارِثِ حَدَّثَنَا أَيُّوبُ عَنْ حَفْصَةَ بِنْتِ سِيرِينَ عَنْ أُمِّ عَطِيَّةَ رَضِيَ اللهُ عَنْهَا قَالَتْ بَايَعْنَا رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَرَأَ عَلَيْنَا أَنْ لَا يُشْرِكْنَ بِاللهِ شَيْئًا وَنَهَانَا عَنِ النِّيَاحَةِ فَقَبَضَتْ امْرَأَةٌ يَدَهَا فَقَالَتْ أَسْعَدَتْنِي فُلَانَةُ أُرِيدُ أَنْ أَجْزِيَهَا فَمَا قَالَ لَهَا النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ شَيْئًا فَانْطَلَقَتْ وَرَجَعَتْ فَبَايَعَهَا

৪১৫. আবু মা'মার র......... উম্মে আতিয়্যা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে বায়'আত হয়েছি। এরপর তিনি আমাদের সামনে তিলাওয়াত করলেন,

أَنْ لَا يُشْرِكْنَ بِاللهِ شَيْئًا

"তারা আল্লাহর সাথে কোন কিছুকে শরীক স্থির করবে না।" এরপর তিনি আমাদেরকে মৃত ব্যক্তির জন্য বিলাপ করে কাঁদতে (মাইয়েতের জন্য উচ্চ স্বরে বিলাপ- কান্নাকাটি ও আঘাত করতে) নিষেধ করলেন। এ সময় এক মহিলা তার হাত টেনে নিয়ে বলল, অমুক মহিলা আমাকে বিলাপে সহযোগিতা করেছে, আমি তাকে এর বিনিময় দিতে ইচ্ছা করেছি। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে কিছুই বলেননি। এরপর মহিলাটি উঠে চলে গেল এবং পুনরায় ফিরে আসল, তখন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে বায়'আত করলেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুল আহকামের ১০৭১ পৃষ্ঠায় আর কিতাবুত তাফসীরের ৭২৬ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

**حَدَّثَنَا** عَبْدُ اللهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا وَهْبُ بْنُ جَرِيرٍ قَالَ حَدَّثَنَا أَبِي قَالَ سَمِعْتُ الزُّبَيْرَ عَنْ عِكْرِمَةَ عَنِ ابْنِ عَبَّاسٍ فِي قَوْلِهِ تَعَالَى وَلَا يَعْصِينَكَ فِي مَعْرُوفٍ قَالَ إِنَّمَا هُوَ شَرْطٌ شَرَطَهُ اللهُ لِلنِّسَاءِ

৪১৬. আবদুল্লাহ্ ইব্‌নে মুহাম্মদ র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি আল্লাহ্ তা'আলার বাণী -এর ব্যাখ্যায় বলেন যে, এটা একটা শর্ত, যা আল্লাহ্ তা'আলা নারীদের প্রতি আরোপ করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

لِلنِّسَاءِ : অর্থাৎ, মহিলাদের উপর। এটি উক্ত শর্তগুলো পুরুষদের জন্য হতে নিষেধ করে না।

حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ قَالَ الزُّهْرِيُّ حَدَّثَنَاهُ قَالَ حَدَّثَنِي أَبُو إِدْرِيسَ سَمِعَ عُبَادَةَ بْنَ الصَّامِتِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا عِنْدَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ أَتُبَايِعُونِي عَلَى أَنْ لَا تُشْرِكُوا بِاللَّهِ شَيْئًا وَلَا تَزْنُوا وَلَا تَسْرِقُوا وَقَرَأَ آيَةَ النِّسَاءِ وَأَكْثَرُ لَفْظِ سُفْيَانَ قَرَأَ الْآيَةَ فَمَنْ وَفَى مِنْكُمْ فَأَجْرُهُ عَلَى اللَّهِ وَمَنْ أَصَابَ مِنْ ذَلِكَ شَيْئًا فَعُوقِبَ فَهُوَ كَفَّارَةٌ لَهُ وَمَنْ أَصَابَ مِنْهَا شَيْئًا مِنْ ذَلِكَ فَسَتَرَهُ اللَّهُ فَهُوَ إِلَى اللَّهِ إِنْ شَاءَ عَذَّبَهُ وَإِنْ شَاءَ غَفَرَ لَهُ تَابَعَهُ عَبْدُ الرَّزَّاقِ عَنْ مَعْمَرٍ فِي الْآيَةِ

৪১৭. আলী ইব্‌নে আবদুল্লাহ্ রা. ....... উবাদা ইব্‌নে সামিত রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা (লাইলাতুল আকাবায়) নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ছিলাম, তখন তিনি জিজ্ঞেস করলেন, তোমরা কি এসব শর্তে আমার কাছে বায়'আত গ্রহণ করবে যে, তোমরা আল্লাহর সাথে অন্য কিছুকে শরীক স্থিও করবে না, যিনা করবে না এবং চুরি করবে না। এরপর তিনি নারীদের শর্ত সম্পর্কিত আয়াত (সূরা মুমতাহানার মহিলাদের ব্যাপারে নাযিলকৃত আয়াত) তিলাওয়াত করলেন। বর্ণনাকারী সুফিয়ান প্রায়ই وَقَرَأَ آيَةَ النِّسَاءِ(রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সূরা নিসার আয়াতটি তিলাওয়াত করেছেন) এর স্থলে বলতেন قَرَأَ الْآيَةَ, (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আয়াতটি তিলাওয়াত করেছেন।) এরপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমাদের যে ব্যক্তি এসব শর্ত পূরণ করবে, তার সওয়াবের দায়িত্ব আল্লাহর উপর। আর যে ব্যক্তি এসব (গুনাহ থেকে) কোন একটি করে ফেলে অত:পর তাকে শাস্তি দেয়া হয় , (অর্থাৎ, বেত্রাঘাতের শিকার হয়, প্রস্তরাঘাতে নিহত হয় অথবা হাত কাটা যায়) সেটি তার জন্য কাফফারা। আর যে ব্যক্তি এসব (গুনাহ থেকে) কোন একটি করে ফেলে অত:পর আল্লাহ্ তা (এ দুনিয়াতে) গোপন রাখেন, তাহলে এ বিষয়টি আল্লাহর দায়িত্বে থাকল। তিনি চাইলে তাকে শাস্তি দেবেন, আর তিনি যদি চান তাহলে তাকে (তার গোনাহ) মাফও করে দিতে পারেন (আখিরাতেও)। আবদুর রহমান র. মা'মার র.-এর সূত্রে আয়াত সম্পর্কে অনুরূপ বর্ণনা করেছেন। (অর্থাৎ, قَرَأَ آيَةَ النِّسَاءِ বলেন নি)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি কিতাবুল ঈমানের ৭ নং পৃষ্ঠায় আর কিতাবুত তাফসীরের ৭২৭ পৃষ্ঠায় এসেছে। এর বিস্তারিত ব্যাখ্যার জন্য নাসরুল বারী প্রথম খণ্ড দ্রষ্টব্য।

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عَبْدِ الرَّحِيمِ حَدَّثَنَا هَارُونُ بْنُ مَعْرُوفٍ حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ وَهْبٍ قَالَ وَأَخْبَرَنِي ابْنُ جُرَيْجٍ أَنَّ الْحَسَنَ بْنَ مُسْلِمٍ أَخْبَرَهُ عَنْ طَاوُسٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ شَهِدْتُ الصَّلَاةَ يَوْمَ الْفِطْرِ مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَبِي بَكْرٍ وَعُمَرَ وَعُثْمَانَ فَكُلُّهُمْ يُصَلِّيهَا قَبْلَ الْخُطْبَةِ ثُمَّ يَخْطُبُ بَعْدُ فَنَزَلَ نَبِيُّ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَكَأَنِّي أَنْظُرُ إِلَيْهِ حِينَ يُجَلِّسُ الرِّجَالَ بِيَدِهِ ثُمَّ أَقْبَلَ يَشُقُّهُمْ حَتَّى أَتَى النِّسَاءَ مَعَ بِلَالٍ فَقَالَ يَا أَيُّهَا النَّبِيُّ إِذَا جَاءَكَ الْمُؤْمِنَاتُ يُبَايِعْنَكَ عَلَى أَنْ لَا يُشْرِكْنَ بِاللَّهِ شَيْئًا وَلَا يَسْرِقْنَ وَلَا يَزْنِينَ وَلَا يَقْتُلْنَ أَوْلَادَهُنَّ وَلَا يَأْتِينَ بِبُهْتَانٍ يَفْتَرِينَهُ بَيْنَ أَيْدِيهِنَّ وَأَرْجُلِهِنَّ حَتَّى فَرَغَ مِنْ الْآيَةِ كُلِّهَا ثُمَّ قَالَ حِينَ فَرَغَ أَنْتُنَّ عَلَى ذَلِكَ فَقَالَتْ امْرَأَةٌ وَاحِدَةٌ لَمْ يُجِبْهُ غَيْرُهَا نَعَمْ يَا رَسُولَ اللَّهِ لَا يَدْرِي الْحَسَنُ مَنْ هِيَ قَالَ فَتَصَدَّقْنَ وَبَسَطَ بِلَالٌ ثَوْبَهُ فَجَعَلْنَ يُلْقِينَ الْفَتَخَ وَالْخَوَاتِيمَ فِي ثَوْبِ بِلَالٍ

৪১৮. মুহাম্মদ ইব্‌নে আবদুর রহীম র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি ঈদুল ফিতরের দিন ঈদের সালাতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সঙ্গে সঙ্গে উপস্থিত ছিলাম এবং আবু বকর রা., উমর রা. এবং

উসমান রা. -ও সঙ্গে ছিলেন। তাঁরা সকলেই খুতবার আগে সালাত আদায় করেছেন। সালাত আদায়ের পর তিনি খুতবা দিয়েছেন। (একবার খুৎবা থেকে অবসর হবার পর) এপর আল্লাহর নবী মিম্বর থেকে অবতরণ করেছেন। তখন তিনি যে লোকজনকে হাতের ইশারায় বসাচ্ছিলন, এ দৃশ্য যেন আমি এখনো দেখতে পাচ্ছি। এরপর তিনি লোকদেরকে দু'ভাগ করে সামনের দিকে এগিয়ে গেলেন এবং মহিলাদের কাছে গিয়ে দাঁড়ালেন। তাঁর সঙ্গে বিলাল রা.ও ছিলেন। এরপর তিনি তিলাওয়াত করলেন,

يَا أَيُّهَا النَّبِيُّ إِذَا جَاءَكَ الْمُؤْمِنَاتُ يُبَايِعْنَكَ عَلَى أَنْ لَا يُشْرِكْنَ بِاللَّهِ شَيْئًا وَلَا يَسْرِقْنَ وَلَا يَزْنِينَ وَلَا يَقْتُلْنَ أَوْلَادَهُنَّ وَلَا يَأْتِينَ بِبُهْتَانٍ يَفْتَرِينَهُ بَيْنَ أَيْدِيهِنَّ وَأَرْجُلِهِنَّ

"হে নবী! মু'মিন নারীগণ যখন আপনার কাছে এসে বায়'আত করে এ মর্মে যে, তারা আল্লাহর সাথে কোন কিছুকে শরীক স্থির করবে না, চুরি করবে না, ব্যভিচার করবে না, নিজেদের সন্তানকে হত্যা করবে না এবং তারা সজ্ঞানে কোন অপবাদ রচনা করে রটাবে না।" তিনি পূর্ণ আয়াত তিলাওয়াত করে সমাপ্ত করলেন। তিনি আয়াত শেষ করে বললেন, এ শর্ত পূরণে তোমরা রাজি আছ কি? এক মহিলা বলল, হ্যাঁ, ইয়া রাসূলাল্লাহ! এ ছাড়া আর কোন মহিলা (লজ্জার কারণে) কোন উত্তর দেয়নি। এ মহিলাটি কে ছিল, হাসান রা. তা জানতেন না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা দান করো। বিলাল রা. তাঁর কাপড় বিছিয়ে দিলেন। তখন মহিলারা তাদের রিং ও আংটি বিলাল রা. -এর কাপড়ে ছুঁড়ে ছুঁড়ে দিতে লাগলেন।

ব্যাখ্যা : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি আবওয়াবুল ঈদাইনের ১৩৩ পৃষ্ঠায় আর কিতাবুত তাফসীরের ৭২৭ পৃষ্ঠায় এসেছে।

يُجَلِّسُ الرِّجَالَ : জীমের উপর যবর লামের নিচে যের ও এতে তাশদীদ। مَنْ هِيَ : কেউ কেউ বলেন, ঐ মহিলার নাম আসমা বিনতে ইয়াযীদ। فَتَصَدَّقْنَ : অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন। الْفَتَخَ ফা, তা, খা, সবগুলোতে যবর। পাথরবিহীন আংটি। আর পাথরযুক্ত আংটিকে খাতাম বলে।

বুখারী ৭২৭

## سُورَةُ الصَّفِّ
## সূরা সাফ্ফ

আয়াত ১৪, রুকূ ২, মাদানী

سُورَةُ الصَّفِّ وَقَالَ مُجَاهِدٌ مَنْ أَنْصَارِي إِلَى اللَّهِ مَنْ يَتَّبِعُنِي إِلَى اللَّهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ مَرْصُوصٌ مُلْصَقٌ بَعْضُهُ بِبَعْضٍ وَقَالَ يَحْيَى بِالرَّصَاصِ

মুজাহিদ র. বলেন, مَنْ أَنْصَارِي إِلَى اللَّهِ অর্থ, আল্লাহর পতে কে আমার অনুসরণ করবে? ইব্‌নে আব্বাস রা. বলেন, مَرْصُوصٌ অর্থ ঐ বস্তু যার এক অংশ অপর অংশের সাথে ওতপ্রোতভাবে জড়িত। (ইব্‌নে আব্বাস ব্যতীত অপরাপর তাফসীরকারের মধ্যে) ইয়াহইয়া বলেন, الرَّصَاصِ (মানে শীশা) ধাতু থেকে مَرْصُوصٌ শব্দটির উৎপত্তি।

وَقَالَ مُجَاهِدٌ مَنْ أَنْصَارِي إِلَى اللَّهِ مَنْ يَتَّبِعُنِي إِلَى اللَّهِ : এখানে كَمَا قَالَ عِيسَى ابْنُ مَرْيَمَ لِلْحَوَارِيِّينَ مَنْ أَنْصَارِي إِلَى اللَّهِ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"যেমন মারইয়াম তনয় ঈসা হাওয়ারীগণকে বলেছিল, আল্লাহর পথে কে আমার সাহায্যকারী।"

মুজাহির র. বলেন, مَنْ أَنْصَارِي إِلَى اللَّهِ অর্থ– আল্লাহর পথে কে আমার অনুসরণ করবে। কোনো কোনো কপিতে আছে مَنْ يَتَّبِعُنِي (মাযীর সীগায়) إِلَى اللَّهِ অর্থ في الله আর কেউ কেউ বলেছেন, إلى এর অর্থ হল, مع অতএব এর মানে হল কে তার সাহায্যকে আল্লাহর দিকে যুক্ত করবে। আল্লামা দাউদী র. বলেন হতে পারে এখানে উভয় অর্থেই ব্যবহৃত হয়েছে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ مَرْصُوصٌ مُلْصَقٌ بَعْضُهُ بِبَعْضٍ وَقَالَ يَحْيَى بِالرَّصَاصِ : এখানে كانهم بنيان مرصـــوص আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে।

"তারা আল্লাহর রাস্তায় এমনভাবে লড়াই করে মনে হয় যেন তারা শীশাঢালা প্রাচীর।" অর্থাৎ, যেরূপভাবে এ ধরণের ইমারত মজবুত ও সুদৃঢ় হয় এরূপভাবে সে সব মুজাহিদ দুশমনের মুকাবিলায় সুদৃঢ় থাকে-হটে না।

ইবনে আব্বাস রা. বলেন, مَرْصُـــوصٌ অর্থ ঐ বস্তু যার এক অংশ অপর অংশের সাথে ওতপ্রোতভাবে জড়িত অর্থাৎ, মজবুত। ইবনে আব্বাস রা. ব্যতীত অন্যান্য মুফাসসির (যেমন– ইয়াহইয়া ইবনে যিয়াদ ইবন আব্দুল্লাহ্ আনসারী) বলেন, بِالرَّصَاصِ অর্থ শীশাঢালা রাং-এর দ্বারা সুদৃঢ়।

## بَاب قَوْلُهُ تَعَالَى مِنْ بَعْدِي اسْمُهُ أَحْمَدُ اي هذا باب

**২৫৭০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যিনি আমার পরে আসবেন এবং যার নাম হবে আহমদ।"-৬১ : ৬

وَإِذْ قَالَ عِيسَى ابْنُ مَرْيَمَ يَا بَنِي إِسْرَائِيلَ إِنِّي رَسُولُ اللَّهِ إِلَيْكُمْ مُصَدِّقًا لِمَا بَيْنَ يَدَيَّ مِنَ التَّوْرَاةِ وَمُبَشِّرًا بِرَسُولٍ يَأْتِي مِنْ بَعْدِي اسْمُهُ أَحْمَدُ فَلَمَّا جَاءَهُمْ بِالْبَيِّنَاتِ قَالُوا هَذَا سِحْرٌ مُبِينٌ (٦) এই পূর্ণ আয়াতটির প্রতি ইঙ্গিত করা হয়েছে।

"স্মরণযোগ্য সে সময়টুকু যখন মরিয়ম তনয় ঈসা বলেছিল– হে বনী ইসরাঈল! আমি তোমাদের নিকট আল্লাহর রাসূল এবং আমার পূর্ব থেকে তোমাদের কাছে যে তাওরাত এসেছে, আমি তার সমর্থক এবং আমার পরে (বরকতময়) আহমদ নামে যে রাসূল আসবেন আমি তাঁর সুসংবাদদাতা।"

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ أَخْبَرَنَا شُعَيْبٌ عَنْ الزُّهْرِيِّ قَالَ أَخْبَرَنِي مُحَمَّدُ بْنُ جُبَيْرِ بْنِ مُطْعِمٍ عَنْ أَبِيهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ سَمِعْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ إِنَّ لِي أَسْمَاءً أَنَا مُحَمَّدٌ وَأَنَا أَحْمَدُ وَأَنَا الْمَاحِي الَّذِي يَمْحُو اللَّهُ بِيَ الْكُفْـــرَ وَأَنَـــا الْحَاشِرُ الَّذِي يُحْشَرُ النَّاسُ عَلَى قَدَمِي وَأَنَا الْعَاقِبُ

৪১৯. আবুল ইয়ামান র. ....... জুবায়র ইব্‌নে মুত'ইম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি যে, আমার অনেকগুলো নাম আছে। আমি মুহাম্মদ, আমি আহ্‌মদ এবং আমি মাহী। আমার দ্বারা আল্লাহ্ তা'আলা সমস্ত কুফরী বিলুপ্ত করবেন। আমি হাশির, আমার কদমের উপর তথা পশ্চাতে সমস্ত মানুষকে সমবেত করা হবে (কিয়ামত দিবসে সর্বপ্রথম আমি উঠব। এরপর সব লোক উঠবে) এবং আমি আকিব-সর্বশেষে আগমনকারী। অর্থাৎ, সব নবীর পর আগমনকারী তথা আমার পর আর কোন নবী আসবে না।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হাদীসের وَأَنَا أَحْمَدُ বাক্যে। হাদীসটি ৫০০-৫০১ পৃষ্ঠায় আর কিতাবুত তাফসীরের ৭২৭ পৃষ্ঠায় এসেছে।

**বুখারী ৭২৭**

# سُورَةُ الْجُمُعَةِ

## সূরা জুম'আ

আয়াত ১১, রুকূ ২, মাদানী

## بَاب قَوْلُهُ وَآخَرِينَ مِنْهُمْ لَمَّا يَلْحَقُوا بِهِمْ وَقَرَأَ عُمَرُ فَامْضُوا إِلَى ذِكْرِ اللَّهِ

**২৫৭১. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র বাণী : "এবং (এসব বিদ্যমানদের ছাড়াও) তাদের অন্যান্যের জন্য তুমি প্রেরিত, যারা ইসলাম গ্রহণ করে এখনও তাদের সাথে মিলিত হয়নি। (পরবর্তীতে ইসলাম গ্রহণ করবে)"–৬২ : ৩

উমর রা. وَآخَرِينَ مِنْهُمْ لَمَّا يَلْحَقُوا بِهِمْ- এর স্থলে فَامْضُوا إِلَى ذِكْرِ اللَّهِ (আল্লাহর যিকিরের দিকে চল) পড়েছেন।

حَدَّثَنِي عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ اللَّهِ قَالَ حَدَّثَنِي سُلَيْمَانُ بْنُ بِلَالٍ عَنْ ثَوْرٍ عَنْ أَبِي الْغَيْثِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا جُلُوسًا عِنْدَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأُنْزِلَتْ عَلَيْهِ سُورَةُ الْجُمُعَةِ وَآخَرِينَ مِنْهُمْ لَمَّا يَلْحَقُوا بِهِمْ قَالَ قُلْتُ مَنْ هُمْ يَا رَسُولَ اللَّهِ فَلَمْ يُرَاجِعْهُ حَتَّى سَأَلَ ثَلَاثًا وَفِينَا سَلْمَانُ الْفَارِسِيُّ وَضَعَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَدَهُ عَلَى سَلْمَانَ ثُمَّ قَالَ لَوْ كَانَ الْإِيمَانُ عِنْدَ الثُّرَيَّا لَنَالَهُ رِجَالٌ أَوْ رَجُلٌ مِنْ هَؤُلَاءِ

৪২০. আবদুল আযীয ইব্‌নে আবদুল্লাহ্ রা. ........ আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে বসেছিলাম। এমতাবস্থায় তাঁর উপর নাযিল হলো সূরা জুমু'আ, যার একটি আয়াত হলো : "এবং তাদের অন্যান্যের জন্যও যারা এখনও তাদের সাথে মিলিত হয়নি।" তিনি বলেন, আমি জিজ্ঞেস করলাম, তারা কারা ইয়া রাসূলাল্লাহ! তিনবার এ কথা জিজ্ঞেস করা সত্ত্বেও তিনি কোন উত্তর দিলেন না। তখন আমাদের মাঝে সালমান ফারসী রা.ও উপস্থিত ছিলেন। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সালমান রা. -এর উপর হাতে রেখে বললেন, ঈমান সুরাইয়া নক্ষত্রের কাছে থাকলেও আমাদের কতিপয় লোক অথবা তাদের এক ব্যক্তি তা অবশ্যই পেয়ে যাবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হাদীসের وَآخَرِينَ مِنْهُمْ বাক্যে।

হাদীসটি আবদুল্লাহ ইবনে আব্দুল ওয়াহহাব থেকে পরেই বর্ণিত হয়েছে। হাদীসটি ইমাম মুসলিম র. প্রমুখও বর্ণনা করেছেন। مِنْ هَؤُلَاءِ অর্থাৎ, পারস্যবাসী। এর নিদর্শন হল হযরত সালমান ফারসী রা.....।

নিঃসন্দেহে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর এ বাণী বাস্তবায়িত হয়েছে। কারণ, পরবর্তী যুগে তাবিয়ীদের মধ্যে বড় বড় ইমাম যেমন- ইমাম আবু হানীফা ও ইমাম বুখারী র. ও আব্দুল্লাহ্ ইবনে মুবারক র. এর ন্যায় ইমাম জন্মগ্রহণ করেছেন, (সকলেই পারস্যবাসী ছিলেন) যারা পুরো বিশ্বকে ঈমান ও ইসলামের নূর দ্বারা পূর্ণ আলোকোজ্জল করেছেন।

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ عَبْدِ الْوَهَّابِ حَدَّثَنَا عَبْدُ الْعَزِيزِ أَخْبَرَنِي ثَوْرٌ عَنْ أَبِي الْغَيْثِ عَنْ أَبِي هُرَيْرَةَ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَنَالَهُ رِجَالٌ مِنْ هَؤُلَاءِ

৪২১. আবদুল্লাহ্ ইব্‌নে আবদুল ওয়াহাব র........ আবু হোরায়রা রা. সূত্রে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম . সূত্রে বর্ণিত যে, আমাদের লোক অথবা তাদের কতিপয় লোক অবশ্যই তা পেয়ে যাবে।

**ব্যাখ্যা :** এটি হযরত আবু হোরায়রা রা. এর হাদীসের আরেকটি সনদ।

এ বর্ণনা দ্বারা স্পষ্ট হল যে পূর্বের রেওয়ায়াতে যে সন্দেহের সাথে رجال اورجل বলা হয়েছে, সে সন্দেহ ছিল সুলাইমান ইবনে বিলাল নামক রাবীর। কারণ, অত্র রেওয়ায়াতে আব্দুল আযীয দারাওয়ারদী সাওর ইবনে ইয়াযীদ থেকে সন্দেহ ছাড়া উক্ত হাদীস বর্ণনা করেছেন।

উক্ত দুই হাদীস দ্বারা একথাও জানা গেল যে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নবুওয়াত বিশ্বজনীন। গোটা বিশ্ববাসীর জন্য, চাই বর্তমান প্রজন্ম হোক বা ভবিষ্যত প্রজন্ম।

**بَاب وَإِذَا رَأَوْا تِجَارَةً أَوْ لَهْوًااي هذا باب في قوله تعالى واذا رَأَوْا تِجَارَةً أَوْ لَهْوًا انْفَضُّوا إِلَيْهَا وَتَرَكُوكَ قَائِمًا**

**২৫৭২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং (কোনো কোনো লোকের অবস্থা হল) যখন তারা ব্যবসা (পণ্য দ্রব্য) বা ক্রীড়া-কৌতুকের উপকরণ দেখে তখন তারা সেদিকে দৌড়ে যাওয়ার জন্য বিক্ষিপ্ত হয়ে পড়ে।" (৬২ : ১১)

**সংশয় নিরসন :** اليها এর যমীর দ্বারা ইঙ্গিত হল تِجَارَةً (ব্যবসা)-এর দিকে। এখানে মূল লক্ষ উদ্দেশ্যের প্রতি খেয়াল রাখা হয়েছে। কারণ, ঢোলতো শুধু প্রচার ও ঘোষণার জন্য এবং অধীনস্থরূপে ছিল। যাতে লোকেরা পণ্যের সংবাদ পেয়ে দ্রুত আসে। বিধায় দ্বিবচনের যমীর আনার বিশেষ কোন প্রয়োজন নেই।

حَدَّثَنِي حَفْصُ بْنُ عُمَرَ حَدَّثَنَا خَالِدُ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا حُصَيْنٌ عَنْ سَالِمِ بْنِ أَبِي الْجَعْدِ وَعَنْ أَبِي سُفْيَانَ عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ أَقْبَلَتْ عِيرٌ يَوْمَ الْجُمُعَةِ وَنَحْنُ مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَثَارَ النَّاسُ إِلَّا اثْنَيْ عَشَرَ رَجُلًا فَأَنْزَلَ اللَّهُ وَإِذَا رَأَوْا تِجَارَةً أَوْ لَهْوًا انْفَضُّوا إِلَيْهَا وَتَرَكُوكَ قَائِمًا

৪২২. হাফ্স ইব্নে উমর র........ জাবির ইব্নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একবার জুমু'আর দিন (মদীনায়) একটি বাণিজ্যিক দল আসল, আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ছিলাম (খুৎবা শুনছিলাম)। বারজন লোক ব্যতীত সকলেই সেদিকে ধাবিত হল। এ প্রসঙ্গে আল্লাহ্ নাযিল করলেন :

وَإِذَا رَأَوْا تِجَارَةً أَوْ لَهْوًا انْفَضُّوا إِلَيْهَا وَتَرَكُوكَ قَائِمًا

"এবং যখন তারা দেখল ব্যবসা ও কৌতুক, তখন তারা (তোমাকে দাঁড়ান অবস্থায় রেখে) তার দিকে ছুটে গেল।"-৬২ : ১১

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। কেননা হাদীসটিতে আয়াতের শানে নুযুল বর্ণনা করেছেন। হাদীসটি কিতাবুল জুমআর ১২৮ পৃষ্ঠায় এবং কিতাবুত তাফসীরে ৭২৭ পৃষ্ঠায় বর্ণনা করা হয়েছে।

عـير : ঈর ঐ উটনীকে বলে যেটি খাদ্য-শস্যের বোঝা বহন করে। পরবর্তীতে যে কাফেলা খাদ্য শস্য নিয়ে আসে ঐ কাফেলাকেও ঈর বলতে আরম্ভ করে।

# سُورَةُ الْمُنَافِقِينَ
# সূরা মুনাফিকূন

আয়াত ১১, রুকূ ২, মাদানী

بسم الله الرحمن الرحيم

এখানে বিসমিল্লাহ আছে। এ ব্যাপারে কারও কোনো মতবিরোধ নেই।-উমদা

## بَاب قَوْلُهُ إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ قَالُوا نَشْهَدُ إِنَّكَ لَرَسُولُ اللَّهِ إِلَى لَكَاذِبُونَ اى هذا باب فى قوله تعالى الخ

**২৫৭৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন মুনাফিকরা তোমার কাছে আসে, তারা বলে, আমরা (অন্তর থেকে) সাক্ষ্য দিচ্ছি যে, আপনি নিশ্চয়ই আল্লাহর রাসূল, (তা সত্ত্বেও) আল্লাহ্ জানেন যে, তুমি নিশ্চয়ই তাঁর রাসূল এবং আল্লাহ্ সাক্ষ্য দিচ্ছেন যে, মুনাফিকরা অবশ্যই (তাদের বক্তব্যে) মিথ্যাবাদী (যে আমরা অন্তর থেকে সাক্ষ্য দিচ্ছি। কারণ, এ সাক্ষ্য শুধু মৌখিক, আন্তরিক নয়।)"-৬৩ : ১

حَدَّثَنَا عَبْدُ اللَّهِ بْنُ رَجَاءٍ حَدَّثَنَا إِسْرَائِيلُ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ زَيْدِ بْنِ أَرْقَمَ قَالَ كُنْتُ فِي غَزَاةٍ فَسَمِعْتُ عَبْدَ اللَّهِ بْنَ أُبَيٍّ يَقُولُ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ حَتَّى يَنْفَضُّوا مِنْ حَوْلِهِ وَلَئِنْ رَجَعْنَا مِنْ عِنْدِهِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَذَكَرْتُ ذَلِكَ لِعَمِّي أَوْ لِعُمَرَ فَذَكَرَهُ لِلنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَدَعَانِي فَحَدَّثْتُهُ فَأَرْسَلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِلَى عَبْدِ اللَّهِ بْنِ أُبَيٍّ وَأَصْحَابِهِ فَحَلَفُوا مَا قَالُوا فَكَذَّبَنِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَصَدَّقَهُ فَأَصَابَنِي هَمٌّ لَمْ يُصِبْنِي مِثْلُهُ قَطُّ فَجَلَسْتُ فِي الْبَيْتِ فَقَالَ لِي عَمِّي مَا أَرَدْتَ إِلَى أَنْ كَذَّبَكَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَقَتَكَ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ فَبَعَثَ إِلَيَّ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَرَأَ فَقَالَ إِنَّ اللَّهَ قَدْ صَدَّقَكَ يَا زَيْدُ

৪২৩. আবদুল্লাহ্ ইব্নে রাজা র........ যায়দ ইব্নে আরকাম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক যুদ্ধে (তাবুকে) আমি অংশগ্রহণ করেছিলাম। তখন (শীর্ষ মুনাফিক) আবদুল্লাহ্ ইব্নে উবাইকে বলতে শুনলাম, আল্লাহর রাসূলের সহচরদের

(মুহাজিরগণের) জন্য তোমরা ব্যয় করবে না, যতক্ষণ না তারা তাঁর থেকে সরে পড়ে এবং সে এও বলল, আমরা মদীনায় প্রত্যাবর্তন করলে তথা হতে প্রবল লোকেরা দুর্বল লোকদেরকে বহিষ্কার করবেই। এ কথা আমি আমার চাচা কিংবা উমর রা. -এর কাছে বলে দিলাম। তিনি তা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ব্যক্ত করলেন। ফলে তিনি আমাকে ডাকলেন। আমি তাঁকে বিস্তারিত এ সব কথা বলে দিলাম। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আবদুল্লাহ্ ইব্‌নে উবাই এবং তার সাথী-সঙ্গীদের কাছে খবর পাঠালেন, তারা সকলেই কসম করে বলল, এহেন উক্তি তারা করেনি। ফলে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার কথাকে মিথ্যা ও তার কথাকে সত্য বলে মেনে নিলেন। এতে আমি এরূপ মনোকষ্ট পেলাম, যেরূপ কষ্ট আর কখনও পাইনি। আমি (মনের দু:খে) ঘরে বসে গেলাম। আমার চাচা আমাকে বললেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাকে মিথ্যাবাদী সাব্যস্ত করেছেন এবং তোমার প্রতি অসন্তুষ্ট হয়েছেন বলে তুমি কী রূপে মনে করলে? এ প্রসঙ্গে আল্লাহ্ তা'আলা নাযিল করলেন, إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ "যখন মুনাফিকরা তোমার কাছে আসে....।" তখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার কাছে লোক পাঠালেন এবং এ সূরা তিলাওয়াত করলেন। এরপর বললেন, যে যায়দ! আল্লাহ্ তা'আলা তোমাকে সত্যবাদী বলে ঘোষণা দিয়েছেন। তোমাকে সত্যবাদী সাব্যস্ত করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। কেননা হাদীসটি শিরোনামের (আয়াতের) শানে নুযুল। হাদীসটি পরবর্তিতে বর্ণিত হয়েছে। ইমাম মুসলিম হাদীসটি কিতাবুত তওবায় আর ইমাম তিরমিযী কিতাবুত তাফসীরে বর্ণনা করেছেন।

**বুখারী ৭২৭** **بَاب اتَّخَذُوا أَيْمَانَهُمْ جُنَّةً يَجْتَنُّونَ بِهَا**

**২৫৭৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তারা তাদের শপথগুলোকে স্বীয় (কুফর ও নেফাকের ব্যাপারে) পর্দাস্বরূপ (ঢালরূপে) ব্যবহার করে।"-৬৩ : ২

**حَدَّثَنَا** آدَمُ بْنُ أَبِي إِيَاسٍ حَدَّثَنَا إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ زَيْدِ بْنِ أَرْقَمَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنْتُ مَعَ عَمِّي فَسَمِعْتُ عَبْدَ اللَّهِ بْنَ أُبَيٍّ ابْنَ سَلُولَ يَقُولُ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ حَتَّى يَنْفَضُّوا وَقَالَ أَيْضًا لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَذَكَرْتُ ذَلِكَ لِعَمِّي فَذَكَرَ عَمِّي لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَرْسَلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِلَى عَبْدِ اللَّهِ بْنِ أُبَيٍّ وَأَصْحَابِهِ فَحَلَفُوا مَا قَالُوا فَصَدَّقَهُمْ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَكَذَّبَنِي فَأَصَابَنِي هَمٌّ لَمْ يُصِبْنِي مِثْلُهُ قَطُّ فَجَلَسْتُ فِي بَيْتِي فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ إِلَى قَوْلِهِ هُمْ الَّذِينَ يَقُولُونَ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ إِلَى قَوْلِهِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَأَرْسَلَ إِلَيَّ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَرَأَهَا عَلَيَّ ثُمَّ قَالَ إِنَّ اللَّهَ قَدْ صَدَّقَكَ

**৪২৪.** আদম ইব্‌নে আবু ইয়াস র....... যায়দ ইব্‌নে আরকাম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আমার চাচার সাথে ছিলাম। এ সময় আমি আবদুল্লাহ্ ইব্‌নে উবাই ইব্‌নে সালূলকে বলতে শুনেছি যে, তোমরা আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহচরদের জন্য ব্যয় করবে না, যতক্ষণ না তারা তার থেকে সরে পড়ে এবং সে এও বলর যে, আমরা মদীনায় প্রত্যাবর্তন করলে তথা হতে প্রবল লোকেরা দুর্বল লোকদেরকে বহিস্কৃত করবেই। এ কথা আমি আমার চাচার কাছে বলে দিলাম। আমার চাচা তা (রাসূল) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ব্যক্ত করে দিলেন। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আবদুল্লাহ্ ইব্‌নে উবাই এবং তার সাথী-সঙ্গীদেরকে ডেকে পাঠালেন। তারা

সকলেই কসম করে বলল, তারা এ কথা বলেনি। ফলে, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদের কথাকে সত্য এবং আমার কথাকে মিথ্যা মনে করলেন। এতে আমার এরূপ মনঃকষ্ট হল যেরূপ কষ্ট আর কখনও পাইনি। এমনকি আমি ঘরে এসে বসে রইলাম। এরপর আল্লাহ্ আয়াত নাযিল করলেন- إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ إِلَى قَوْلِه هُمُ الَّذِينَ يَقُولُونَ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ إِلَى قَوْلِه لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ তখন আল্লাহ্র রাসূলের সহচরদের জন্য তোমরা ব্যয় করবে না, যতক্ষণ না তারা সরে পড়ে" থেকে প্রবল লোকেরা দুর্বল লোকদেরকে বহিষ্কার করবেই।" রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে ডেকে পাঠালেন ,(আমি তাঁর খেদমতে উপস্থিত হলাম এবং আমার সামনে তিনি এ আয়াত পাঠ করলেন। তারপর তিনি বললেন, আল্লাহ্ তা'আলা তোমাকে সত্যবাদী বলে ঘোষণা করেছেন।

ব্যাখ্যা : এটি পূর্বের অনুচ্ছেদে উল্লেখিত যায়েদ ইবনে আরকাম রা. এর হাদীসের আরেকটি সনদ। আব্দুল্লাহ্ ইবনে উবাই ইবনে সালূল মুনাফিকদের সরদার। দ্বিতীয় ابن শব্দটি عَبْدَ اللّٰـه এর সিফত। অতএব এটিতে নসব হবে। সালূল শব্দটি গাইরে মুনসারিফ। কারণ, এটি আব্দুল্লার মায়ের নাম। অতএব সে মাতাপিতা উভয়ের দিকে সম্বন্ধযুক্ত।-উমদা

قوله لعمى او لعمر : সংশয় সহকারে। পরবর্তীতে যেসব রেওয়ায়াত আসছে সেগুলোতে আছে لعمـــى সংশয় ছাড়া। ইমাম তিরমিযী র. এর মতে আবু সাঈদ আল আযদী সূত্রে অনুরূপই আছে। তিনি হলেন তার সম্প্রদায় খাযরাজের নেতা এবং যায়েদ ইবনে আরকাম রা. এর প্রকৃত চাচা হলেন সাবিত ইবনে কায়েস রা.। তিনি সাহাবী আর তার মায়ের স্বামী তথা সৎ পিতা হলেন আব্দুল্লাহ ইবনে রাওয়াহা খাযরাজী রা.। আল্লামা কিরমানীর বক্তব্যে আছে, তিনি হলেন আব্দুল্লাহ ইবনে রাওয়াহা রা.। তিনি হলেন রূপকার্থে তার চাচা। কারণ, তিনি তার কোলে লালিত-পালিত হয়েছেন।-উমদা

## بَاب قَوْلِه ذَلِكَ بِأَنَّهُمْ آمَنُوا ثُمَّ كَفَرُوا فَطُبِعَ عَلَى قُلُوبِهِمْ فَهُمْ لَا يَفْقَهُونَ

**২৫৭৫. অনুচ্ছেদ :** আলাহ্র তা'আলার বাণী : "এটা (উক্তি যে, তাদের আমল খুবই খারাপ) এ জন্য যে, তারা (প্রথমে প্রকাশ্যে) ঈমান আনার পর কুফরী করেছে, ফলে তাদের হৃদয় মোহর করে দেয়া হয়েছে, পরিণামে তারা (হক্ব বিষয়ে) বোধশক্তি হারিয়ে ফেলেছে।"-৬৩ : ৩

حَدَّثَنَا آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ عَنِ الْحَكَمِ قَالَ سَمِعْتُ مُحَمَّدَ بْنَ كَعْبٍ الْقُرَظِيَّ قَالَ سَمِعْتُ زَيْدَ بْنَ أَرْقَمَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَـــالَ لَمَّا قَالَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ وَقَالَ أَيْضًا لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ أَخْبَرْتُ بِهِ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَلَامَنِي الْأَنْصَارُ وَحَلَفَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ مَا قَالَ ذَلِكَ فَرَجَعْتُ إِلَى الْمَنْزِلِ فَنِمْتُ فَدَعَانِي رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْـــهِ وَسَلَّمَ فَأَتَيْتُهُ فَقَالَ إِنَّ اللَّهَ قَدْ صَدَّقَكَ وَنَزَلَ هُمُ الَّذِينَ يَقُولُونَ لَا تُنْفِقُوا الْآيَةَ وَقَالَ ابْنُ أَبِي زَائِدَةَ عَنِ الْأَعْمَشِ عَنْ عَمْرٍو عَنْ ابْنِ أَبِي لَيْلَى عَنْ زَيْدٍ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৪২৫. আদম র. ........ যায়দ ইব্নে আরকাম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবদুল্লাহ্ ইব্নে উবাই যখন বলল,

لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ

"আল্লাহর রাসূলের সহচরদের (অর্থাৎ, মুহাজিদের) জন্য তোমরা ব্যয় করবে না।" এবং এ-ও বলল যে, لَئِنْ رَجَعْنَا إِلَـــى الْمَدِيـَــةِ "যদি আমরা মদীনায় প্রত্যাবর্তন করি ......।" তখন এ খবর আমি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে জানিয়ে দিলাম। এ কারণে আনসারীগণ আমাকে ভর্ৎসনা করলেন এবং আবদুল্লাহ্ ইব্নে উবাই কসম করে বলল, এহেন কথা সে বলেনি। এরপর আমি বাড়ি ফিরে আসলাম এবং ঘুমিয়ে পড়লাম। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে ডেকে পাঠালেন। আমি তাঁর কাছে গেলাম। তখন তিনি বললেন, আল্লাহ্ তোমার সত্যতা ঘোষণা করেছেন এবং নাযিল করেছেন– هُمُ الَّذِينَ يَقُولُونَ لَا تُنْفِقُوا الْآيَةَ "তারা বলে তোমরা ব্যয় করবে না........ শেষ পর্যন্ত। ইব্নে আবু যাইদা র. উক্ত হাদীস যায়দ ইব্নে আরকামের মাধ্যমে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** এটি যায়েদ ইবনে আরকাম রা. এর হাদীসের আরেকটি সনদ।

أَخْبَرْتُ بِهِ : কেউ কেউ (দু রেওয়ায়াতের মাঝে সামঞ্জস্য বিধানের খাতিরে) বলেছেন, অর্থাৎ, আমার চাচার জবানে। আমি বলব এ ব্যাখ্যার কোনো প্রয়োজন নেই। এটি বাহ্যিক উক্তির পরিপন্থি। বরং রেওয়ায়াতদ্বয়ের মাঝে সামঞ্জস্য বিধানের পন্থা হল, এরূপ বলা যে, তিনি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে সংবাদ দিয়েছেন আব্দুল্লাহ ইবনে উবাই কর্তৃক বিষয়টি অস্বীকার করার পর।-উমদা

## بَاب وَإِذَا رَأَيْتَهُمْ تُعْجِبُكَ أَجْسَامُهُمْ وَإِنْ يَقُولُوا تَسْمَعْ لِقَوْلِهِمْ كَأَنَّهُمْ خُشُبٌ مُسَنَّدَةٌ يَحْسَبُونَ كُلَّ صَيْحَةٍ عَلَيْهِمْ هُمْ الْعَدُوُّ فَاحْذَرْهُمْ قَاتَلَهُمْ اللَّهُ أَنَّى يُؤْفَكُونَ

**২৫৭৬. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র বাণী : "এবং (বাহ্যত এরূপ চর্বি বিশিষ্ট যে,) আপনি যখন তাদের দিকে তাকান তখন (বাহ্যিক শান শওকতের কারণে) তাদের দেহাকৃতি আপনার কাছে প্রীতিকর মনে হয় এবং (কথাবার্তায় এমন যে) তারা যখন কথা বলে, আপনি সাগ্রহে তাদের কথা শ্রবণ করেন, (কিন্তু বাতিনী কামালাতশূণ্য হওয়ার কারণে তাদের উদাহরণ হল) যেন তারা দেয়ালে ঠেকানো স্তম্ভ সদৃশ। তারা (যে কোন কারণেই হোক) যে কোনো শোরগোলকে মনে করে তাদেরই বিরুদ্ধে। (অর্থাৎ, যখন কোনো শোর-হাঙ্গামা হয় তখন তারা একেই মনে করে যে বাস্তবে আমাদের উপরই বিপদ-আপদ আসছে কিনা) তারাই (তোমাদের পূর্ণ) শত্রু, অতএব তাদের সম্পর্কে সতর্ক হও। (অথাৎ তাদের কোনো কথার প্রতি নির্ভর করো না) আল্লাহ্ তাদেরকে ধ্বংস করুন। (সত্য ধর্ম থেকে) বিভ্রান্ত হয়ে তারা কোথায় চলছে।"-৬৩ : ৪

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ خَالِد حَدَّثَنَا زُهَيْرُ بْنُ مُعَاوِيَةَ حَدَّثَنَا أَبُو إِسْحَاقَ قَالَ سَمِعْتُ زَيْدَ بْنَ أَرْقَمَ قَالَ خَرَجْنَا مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي سَفَرٍ أَصَابَ النَّاسَ فِيهِ شِدَّةٌ فَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ لِأَصْحَابِهِ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ حَتَّى يَنْفَضُّوا مِنْ حَوْلِهِ وَقَالَ لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَأَتَيْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَأَخْبَرْتُهُ فَأَرْسَلَ إِلَى عَبْدِ اللَّهِ بْنِ أُبَيٍّ فَسَأَلَهُ فَاجْتَهَدَ يَمِينَهُ مَا فَعَلَ قَالُوا كَذَبَ زَيْدٌ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَوَقَعَ فِي نَفْسِي مِمَّا قَالُوا شِدَّةٌ حَتَّى أَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ تَصْدِيقِي فِي إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ فَدَعَاهُمْ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِيَسْتَغْفِرَ لَهُمْ فَلَوَّوْا رُءُوسَهُمْ وَقَوْلُهُ خُشُبٌ مُسَنَّدَةٌ قَالَ كَانُوا رِجَالًا أَجْمَلَ شَيْءٍ

৪২৬. আমর ইব্‌নে খালিদ র. ............. যায়দ ইব্‌নে আরকাম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা কোন এক সফরে (তাবুকের যুদ্ধে অথবা বনু মুসতালিক যুদ্ধে।) নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে বের হলাম। সফরে ( পাথেয়ের স্বল্পতার দরুণ) লোকদের কষ্ট হল। তখন আবদুল্লাহ্ ইব্‌নে উবাই তার সাথী-সঙ্গীদেরকে বলর, لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ حَتَّى يَنْفَضُّوا مِنْ حَوْلِهِ "আল্লাহর রাসূলের সহচরদের জন্য তোমরা ব্যয় করবে না যতক্ষণ না তারা সরে পড়ে যারা তার পাশে আছে।" সে এও বলল,

لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ

"আমরা মদীনায় প্রত্যাবর্তন করলে তথা হতে প্রবল লোকেরা দুর্বল লোকদের বহিস্কৃত করবেই।" (এ কথা শুনে) আমি নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে আসলাম এবং তাঁকে এ সম্পর্কে খবর দিলাম। তখন তিনি আবদুল্লাহ্ ইব্‌নে উবাইকে ডেকে পাঠালেন। সে অতি জোর দিয়ে কসম খেয়ে বলল, এ কথা সে বলেনি। তখন লোকেরা বলল, যায়দ রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে মিথ্যা কথা বলেছে। তাদের (আনসারীগণ) এধরনের কথায় আমার দারুণ মনঃকষ্ট হল। শেষ পর্যন্ত আল্লাহ্ তা'আলা আমার সত্যতা সম্পর্কে এই আয়াত নাযিল করলেন; إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ "যখন মুনাফিকরা তোমার কাছে আসে।" এরপর নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি

ওয়াসাল্লাম তাদেরকে ডাকলেন, (অর্থাৎ, নবী করীম সা. সেসব মুনাফিককে এজন্য ডেকেছিলেন যাতে তারা স্বীয় কসূর স্বীকার করে) যাতে তিনি তাদের জন্য ক্ষমা প্রার্থনা করেন, لَوَّوْا رُءُوسَهُمْ "কিন্তু তারা তাদের মাথা ফিরিয়ে নিল ।"

এবং আল্লাহ্র বাণী : خُشُبٌ مُسَنَّدَةٌ 'দেয়ালে ঠেকানো কাষ্ঠ স্তম্ভ ।" রাবী বলেন, তারা অত্যন্ত সুন্দর দেহের অধিকারী পুরুষ ছিল ।"(তাদের ব্যাপারে এজন্য এটি বলা হয়েছিল যে, তারা ছিল খুবই সুদর্শন উত্তম দেহের অধিকারী)

**ব্যাখ্যা :** এটি যায়েদ ইবনে আরকাম রা. এর হাদীসের আরেকটি সনদ ।

خُشُبٌ مُسَنَّدَةٌ মুনাফিকদের কাঠের সাথে উপমা দেওয়ার দ্বারা উদ্দেশ্য হল যে তারা দেখতে কাঠের স্তম্ভের ন্যায় । কেননা তারা সুদর্শন ও সুন্দর দেহের অধিকারী ছিল । কিন্তু তারা কাঠের ন্যায় জ্ঞানহীন ।

এটি মূলত تعجبك اجسامهم এর ব্যাখ্যা এবং হাদীসের অন্তর্ভুক্ত । এজন্য এর শুরুতে بَاب قَوْلُهُ লাগানোর কোন প্রয়োজন নেই । এজন্য নির্ভরযোগ্য ব্যাখ্যাগ্রন্থ যেমন উমদাতুল কারী ও ফাতহুল বারী এবং কাসতাল্লানী ইত্যাদিতে এটি হাদীসের অন্তর্ভুক্ত ।

## بَاب قَوْلُهُ وَإِذَا قِيلَ لَهُمْ تَعَالَوْا يَسْتَغْفِرْ لَكُمْ رَسُولُ اللَّهِ لَوَّوْا رُءُوسَهُمْ وَرَأَيْتَهُمْ يَصُدُّونَ وَهُمْ مُسْتَكْبِرُونَ حَرَّكُوا اسْتَهْزَءُوا بِالنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَيُقْرَأُ بِالتَّخْفِيفِ مِنْ لَوَيْتُ

**২৫৭৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যখন তাদেরকে বলা হয়, তোমরা এসো, আল্লাহর রাসূল তোমাদের জন্য ক্ষমা প্রার্থনা করবেন । তখন তারা মাথা ফিরিয়ে নেয় এবং আপনি তাদেরকে দেখতে পাচ্ছেন, তারা দম্ভ ভরে ফিরে যায় ।"-৬৩ : ৫

حَرَّكُوا : তারা মাথা নেড়ে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে বিদ্রুপ করে ।

لَوَّوْا رُءُوسَهُمْ : স্বীয় মস্তক হাসি-ঠাট্টাচ্ছলে নাড়ে । অর্থাৎ, তারা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাথে বিদ্রুপ করত । কেউ কেউ لَوَّوْا শব্দটিকে -لَوَوْا (তাশদীদ ছাড়া যবর সহকারে) পড়ে থাকেন ।

حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ بْنُ مُوسَى عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ زَيْدِ بْنِ أَرْقَمَ قَالَ كُنْتُ مَعَ عَمِّي فَسَمِعْتُ عَبْدَ اللَّهِ بْنَ أُبَيٍّ ابْنَ سَلُولَ يَقُولُ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ حَتَّى يَنْفَضُّوا وَلَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَذَكَرْتُ ذَلِكَ لِعَمِّي فَذَكَرَ عَمِّي لِلنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَدَعَانِي فَحَدَّثْتُهُ فَأَرْسَلَ إِلَى عَبْدِ اللَّهِ بْنِ أُبَيٍّ وَأَصْحَابِهِ فَحَلَفُوا مَا قَالُوا وَكَذَّبَنِي النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَصَدَّقَهُمْ فَأَصَابَنِي غَمٌّ لَمْ يُصِبْنِي مِثْلُهُ قَطُّ فَجَلَسْتُ فِي بَيْتِي وَقَالَ عَمِّي مَا أَرَدْتَ إِلَى أَنْ كَذَّبَكَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَمَقَتَكَ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ قَالُوا نَشْهَدُ إِنَّكَ لَرَسُولُ اللَّهِ وَأَرْسَلَ إِلَيَّ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَرَأَهَا وَقَالَ إِنَّ اللَّهَ قَدْ صَدَّقَكَ

৪২৭. উবাইদুল্লাহ্ ইব্নে মূসা র........ যায়দ ইব্নে আরকাম রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আমার চাচার সাথে ছিলাম । এ সময় শুনলাম, আবদুল্লাহ্ ইব্নে সালূল বলছে, "আল্লাহর রাসূলের সহচরদের জন্য তোমরা ব্যয় করবে না যতক্ষণ না, তারা সরে পড়ে" এবং "আমরা মদীনায় প্রত্যাবর্তন করলে তথা থেকে প্রবল লোকেরা দুর্বল লোকদেরকে বহিষ্কার করবেই ।" এ কথা আমি আমার চাচার কাছে উল্লেখ করলাম । আমার চাচা তা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে ব্যক্ত করলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে ডাকলেন । আমি বিস্তারিতভাবে এ কথা তাঁর কাছে বলে দিলাম । তখন তিনি আবদুল্লাহ্ ইব্নে উবাই ও তার সাথী-সঙ্গীদেরকে ডেকে পাঠালেন । তারা

সকলেই কসম করে বলল, এ কথা তারা বলেনি। ফলে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে মিথ্যাবাদী ও তাদেরকে সত্যবাদী সাব্যস্ত করলেন। এতে আমি এমন দুঃখ পেলাম যে, এমন দুঃখ আর কখনও পাইনি। এরপর আমি ঘরে বসে গেলাম। তখন আমার চাচা আমাকে বললেন, এমন কাজের কেন সংকল্প করলে, যার ফলে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাকে মিথ্যাবাদী সাব্যস্ত করলেন এবং তোমার প্রতি অসন্তুষ্ট হলেন? এ সময় আল্লাহ্ তা'আলা নাযিল করলেন: إِذَا جَاءَكَ الْمُنَافِقُونَ قَالُوا نَشْهَدُ إِنَّكَ لَرَسُولُ اللَّهِ "যখন মুনাফিকরা আপনার কাছে আসে তারা বলে, আমরা সাক্ষ্য দিচ্ছি যে, আপনি নিশ্চয়ই আল্লাহর রাসূল," তখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমার কাছে লোক পাঠালেন এবং সূরাটি আমার সামনে তিলাওয়াত করলেন ও বললেন, আল্লাহ্ আপনাকে সত্যবাদী বলে ঘোষণা দিয়েছেন।

ব্যাখ্যা : এটি উল্লিখিত হাদীসের আরেকটি সনদ।

## بَاب قَوْلُهُ سَوَاءٌ عَلَيْهِمْ أَسْتَغْفَرْتَ لَهُمْ أَمْ لَمْ تَسْتَغْفِرْ لَهُمْ لَنْ يَغْفِرَ اللَّهُ لَهُمْ إِنَّ اللَّهَ لَا يَهْدِي الْقَوْمَ الْفَاسِقِينَ

**২৫৭৮. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "আপনি তাদের জন্য ক্ষমা প্রার্থনা করেন অথবা না করেন, উভয়ই তাদের জন্য সমান। আল্লাহ্ তাদেরকে কখনও ক্ষমা করবেন না। আল্লাহ্ পাপাচারী সম্প্রদায়কে হেদায়েত (-এর তাওফীক) দেন না।"-৬৩ : ৬

**حَدَّثَنَا** عَلِيٌّ حَدَّثَنَا سُفْيَانُ قَالَ عَمْرٌو سَمِعْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كُنَّا فِي غَزَاةٍ قَالَ سُفْيَانُ مَرَّةً فِي جَيْشٍ فَكَسَعَ رَجُلٌ مِنْ الْمُهَاجِرِينَ رَجُلًا مِنْ الْأَنْصَارِ فَقَالَ الْأَنْصَارِيُّ يَا لَلْأَنْصَارِ وَقَالَ الْمُهَاجِرِيُّ يَا لَلْمُهَاجِرِينَ فَسَمِعَ ذَلِكَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ مَا بَالُ دَعْوَى الْجَاهِلِيَّةِ قَالُوا يَا رَسُولَ اللَّهِ كَسَعَ رَجُلٌ مِنْ الْمُهَاجِرِينَ رَجُلًا مِنْ الْأَنْصَارِ فَقَالَ دَعُوهَا فَإِنَّهَا مُنْتِنَةٌ فَسَمِعَ بِذَلِكَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ فَقَالَ فَعَلُوهَا أَمَا وَاللَّهِ لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَبَلَغَ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَامَ عُمَرُ فَقَالَ يَا رَسُولَ اللَّهِ دَعْنِي أَضْرِبْ عُنُقَ هَذَا الْمُنَافِقِ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ دَعْهُ لَا يَتَحَدَّثُ النَّاسُ أَنَّ مُحَمَّدًا يَقْتُلُ أَصْحَابَهُ وَكَانَتْ الْأَنْصَارُ أَكْثَرَ مِنْ الْمُهَاجِرِينَ حِينَ قَدِمُوا الْمَدِينَةَ ثُمَّ إِنَّ الْمُهَاجِرِينَ كَثُرُوا بَعْدُ قَالَ سُفْيَانُ فَحَفِظْتُهُ مِنْ عَمْرٍو قَالَ عَمْرٌو سَمِعْتُ جَابِرًا كُنَّا مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

**৪২৮.** আলী র....... জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক যুদ্ধে (এবং মুসতালিকের যুদ্ধে) আমরা উপস্থিত ছিলাম। বর্ণনাকারী সুফিয়ান র. একবার فِي غَزَاةٍ -এর স্থলে فِي جَيْشٍ বর্ণনা করেছেন। (গাযওয়া শব্দের পরিবর্তে جَيْشٍ শব্দ ব্যবহার করেছেন) এ সময় জনৈক মুহাজির এক আনসারীর নিতম্বে আঘাত করলেন। তখন আনসারী হে আনসারী ভাইগণ! (আনসারীরা! দৌড়ে এসো) , বলে সাহায্য প্রার্থনা করলেন এবং মুহাজির সাহাবী, ওহে মুহাজির ভাইগণ! (হে মুহাজিররা! দৌড়ে এসো), বলে সাহায্য প্রার্থনা করলেন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তা শুনে বললেন, কী ব্যাপার, আইয়্যামে জাহিলিয়্যাতের মত ডাকাডাকি করছ কেন? তখন উপস্থিত লোকেরা বললেন, ইয়া রাসূলাল্লাহ! এক মুহাজির এক আনসারীর নিতম্বে আঘাত করেছে। তিনি বললেন, এরূপ ডাকাডাকি ছেড়ে দাও। এটা অত্যন্ত কদর্য কথা। এরপর ঘটনাটি আবদুল্লাহ্ ইব্‌নে উবাইয়ের কানে পৌছল। সে বলল, আচ্ছা মুহাজিররা কি এ কাজ করেছে? أَمَا وَاللَّهِ لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ "আল্লাহর কসম! আমার মদীনায় প্রত্যাবর্তন করলে তথা থেকে সম্মানিত লোকেরা অপদস্থ লোকদেরকে বহিষ্কার করবেই।" এ কথা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে পৌছল। তখন উমর রা. উঠে দাঁড়ালেন এবং বললেন, হে আল্লাহর রাসূল! আপনি আমাকে

অনুমতি দিন। আমি এক্ষুণি এ মুনাফিকের গর্দান উড়িয়ে দিচ্ছি। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তাকে ছেড়ে দাও। ভবিষ্যতে যাতে কেউ এ কথা বলতে না পারে যে, মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর সাথীদেরকে হত্যা করেন। জাবির রা. বলেন, মুহাজিররা যখন (মক্কা থেকে হিজরত করে) মদীনায় হিজরত করে আসেন, তখন মুহাজিরদের তুলনায় আনসারীরা সংখ্যাগরিষ্ঠ ছিলেন। (আনসারীদের তুলনায় মুহাজির ছিলেন কম) অবশ্য পরে মুহাজিররা সংখ্যাগরিষ্ঠ হয়ে যান। সুফিয়ান র........বলেন, এ হাদীসটি আমি আমর র. থেকে মুখস্থ করেছি। আমর র. বলেন, আমি জাবির রা. - কে বলতে শুনেছি, আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ছিলাম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হাদীসের فَسَمِعَ بِذَلِكَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ فَقَالَ فَعَلُوهَا أَمَا وَاللَّهِ لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ অংশে।

الكسع : كَسَعَ رَجُلٌ-এর অর্থ হল হাত অথবা পা দিয়ে মারা। অথবা এমন প্রহার করা যাকে দোষনীয় মনে করা হয় যেমন জুতা মারা, পশ্চাৎদেশে আঘাত করা।

رَجُلٌ مِنَ الْمُهَاجِرِينَ দ্বারা উদ্দেশ্য হল জাহজাহ ইবনে কায়েস (জাহজাহ শব্দটির উভয় জীমে যবর। প্রথম হা সাকিন।)। তাকে ইবনে সাঈদ আল গিফারীও বলা হয়। তিনি হযরত উমর রা. এর সাথে থাকতেন। তার ঘোড় টেনে নিয়ে যেতেন।-উমদা

আনসারী ব্যক্তিটি হলেন সিনান ইবনে ওয়াবরা আল জুহানী রা.।

বিস্তারিত ব্যাখ্যার জন্য মুফতী শফী র. এর মা'আরিফুল কুরআন দ্রষ্টব্য।

## بَاب قَوْلُهُ هُمْ الَّذِينَ يَقُولُونَ لَا تُنْفِقُوا عَلَى مَنْ عِنْدَ رَسُولِ اللَّهِ حَتَّى يَنْفَضُّوا يَنْفَضُّوا يَتَفَرَّقُوا وَلِلَّهِ خَزَائِنُ السَّمَوَاتِ وَالْأَرْضِ وَلَكِنَّ الْمُنَافِقِينَ لَا يَفْقَهُونَ বুখারী ৭২৮

**২৫৭৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তারাই বলে, আল্লাহর রাসূলের সহচরদের জন্য ব্যয় করবে না, যতক্ষণ না তারা সরে পড়ে। (তাদের এ বক্তব্য নিরেট অজ্ঞতা। কারণ,) আকাশমণ্ডলী ও পৃথিবীর ধনভাণ্ডার তো আল্লাহরই! কিন্তু মুনাফিকরা তা বুঝে না।"-৬৩ : ৭

حَدَّثَنَا إِسْمَاعِيلُ بْنُ عَبْدِ اللَّهِ قَالَ حَدَّثَنِي إِسْمَاعِيلُ بْنُ إِبْرَاهِيمَ بْنِ عُقْبَةَ عَنْ مُوسَى بْنِ عُقْبَةَ قَالَ حَدَّثَنِي عَبْدُ اللَّهِ بْنُ الْفَضْلِ أَنَّهُ سَمِعَ أَنَسَ بْنَ مَالِكٍ يَقُولُ حَزِنْتُ عَلَى مَنْ أُصِيبَ بِالْحَرَّةِ فَكَتَبَ إِلَيَّ زَيْدُ بْنُ أَرْقَمَ وَبَلَغَهُ شِدَّةُ حُزْنِي يَذْكُرُ أَنَّهُ سَمِعَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ اللَّهُمَّ اغْفِرْ لِلْأَنْصَارِ وَلِأَبْنَاءِ الْأَنْصَارِ وَشَكَّ ابْنُ الْفَضْلِ فِي أَبْنَاءِ أَبْنَاءِ الْأَنْصَارِ فَسَأَلَ أَنَسًا بَعْضُ مَنْ كَانَ عِنْدَهُ فَقَالَ هُوَ الَّذِي يَقُولُ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ هَذَا الَّذِي أَوْفَى اللَّهُ لَهُ بِأُذُنِهِ

৪২৯. ইসমাঈল ইব্‌নে আবদুল্লাহ্ র........আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, হাররায় যাদেরকে শহীদ করা হয়েছিল তাদের খবর শুনে শোকাহত হয়েছিলাম। আমার এ শোকের সংবাদ যায়দ ইব্‌নে আরকাম রা. -এর কাছে পৌছলে তিনি আমার কাছে পত্র লিখেন। পত্রে তিনি উল্লেখ করেন যে, তিনি রাসূল সা- কে বলতে শুনেছেন, হে আল্লাহ্ আনসার ও আনসারীদের সন্তানদেরকে তুমি ক্ষমা করে দাও। এ দোয়ার ব্যাপারে ইব্‌নে ফযল রা. সন্দেহ করেছেন। এ ব্যাপারে আনাস রা. তার কাছে উপস্থিত ব্যক্তিদের কাউকে জিজ্ঞেস করলে তিনি বলেন, যায়দ ইব্‌নে আরকাম রা. ঐ ব্যক্তি যার শ্রবণকে আল্লাহ্ সত্য বলে ঘোষণা দিয়েছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের শেষাংশ هَذَا الَّذِي أَوْفَى اللَّهُ لَهُ بِأُذُنِهِ এর মিল রয়েছে। কারণ, যায়েদ ইবনে আরকাম রা. আব্দুল্লাহ ইবনে উবাই ইবনে সালূলের কথা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর নিকট যেভাবে বর্ণনা করেছেন তাতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে বললেন, হয়ত তুমি শুনতে ভুল করেছ তিনি বললেন, না। যখন শিরোনামের আয়াতটি অবতীর্ন হল তখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যায়েদ রা. এর পেছন দিক থেকে এস তার কান ধরে বললেন, হে যুবক! তোমার কান সুক্ষ হয়েছে, এটাই রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর বাণী هَذَا الَّذِي أَوْفَى اللَّهُ لَهُ بِأُذُنِهِ এর অর্থ। তথা আল্লাহ তা'আলা তার কানের অর্থাৎ, শ্রুত বিষয়ের সত্যায়ন করেছেন। আল্লাহ তা'আলা যেন তার কানকে তার শ্রুত বিষয়ের সত্যায়নের জিম্মাদার বানিয়েছেন। যখন এ বিষয়ে কুরআন অবতীর্ণ হল তখন যেন কানটি হল ওফাদার-এটি আমাদের সাথে বিশ্বস্ততা রক্ষা করছে।-উমদা

بِالْحَرَّةِ : হাররা মদীনার একটি ময়দানের নাম। যার মাটি কালো পাথরময় ছিল। যেখানে ৬৩ হিজরীর জিলহজ্জ মাসে এ দুর্ঘটনা সংঘটিত হয়েছিল। মদীনাবাসী ইয়াযীদ ইবনে মুআবিয়ার হাতে বায়আত গ্রহণ করতে অস্বীকার করে। তখন ইয়াযীদ এক বিশাল সৈন্যবাহিনী পাঠায়। তারা মদীনায় ব্যাপকভাবে হত্যাকাণ্ড চালায়। উক্ত যুদ্ধে অনেক আনসারী সাহাবী শহীদ হয়ে যান। হযরত আনাস রা, তখন বসরায় ছিলেন। হযরত আনাস যখন উক্ত ঘটনা শুনেন তখন তিনি অত্যন্ত মর্মাহত হন। হাদীসে সে সম্পর্কেই আলোচনা করা হয়েছে।

## بَاب قَوْلُهُ يَقُولُونَ لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ وَلِلَّهِ الْعِزَّةُ وَلِرَسُولِهِ وَلِلْمُؤْمِنِينَ وَلَكِنَّ الْمُنَافِقِينَ لَا يَعْلَمُونَ

বুখারী ৭২৯

**২৫৮০. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : -"তারা বলে, আমরা মদীনায় প্রত্যাবর্তন করলে তথা হতে প্রবল লোকেরা দুর্বল লোকদের বহিষ্কার করবেই। কিন্তু শক্তি তো আল্লাহরই, আর তাঁর রাসূল ও মু'মিনদের। তবে মুনাফিকরা তা জানে না।"-৬৩ : ৮

**حَدَّثَنَا الْحُمَيْدِيُّ** حَدَّثَنَا سُفْيَانُ قَالَ حَفِظْنَاهُ مِنْ عَمْرِو بْنِ دِينَارٍ قَالَ سَمِعْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يَقُولُ كُنَّا فِي غَزَاةٍ فَكَسَعَ رَجُلٌ مِنْ الْمُهَاجِرِينَ رَجُلًا مِنْ الْأَنْصَارِ فَقَالَ الْأَنْصَارِيُّ يَا لَلْأَنْصَارِ وَقَالَ الْمُهَاجِرِيُّ يَا لَلْمُهَاجِرِينَ فَسَمَّعَهَا اللَّهُ رَسُولَهُ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَا هَذَا فَقَالُوا كَسَعَ رَجُلٌ مِنْ الْمُهَاجِرِينَ رَجُلًا مِنْ الْأَنْصَارِ فَقَالَ الْأَنْصَارِيُّ يَا لَلْأَنْصَارِ وَقَالَ الْمُهَاجِرِيُّ يَا لَلْمُهَاجِرِينَ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ دَعُوهَا فَإِنَّهَا مُنْتِنَةٌ قَالَ جَابِرٌ وَكَانَتْ الْأَنْصَارُ حِينَ قَدِمَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَكْثَرَ ثُمَّ كَثُرَ الْمُهَاجِرُونَ بَعْدُ فَقَالَ عَبْدُ اللَّهِ بْنُ أُبَيٍّ أَوَقَدْ فَعَلُوا وَاللَّهِ لَئِنْ رَجَعْنَا إِلَى الْمَدِينَةِ لَيُخْرِجَنَّ الْأَعَزُّ مِنْهَا الْأَذَلَّ فَقَالَ عُمَرُ بْنُ الْخَطَّابِ رَضِيَ اللَّهُ عَنْهُ دَعْنِي يَا رَسُولَ اللَّهِ أَضْرِبْ عُنُقَ هَذَا الْمُنَافِقِ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ دَعْهُ لَا يَتَحَدَّثُ النَّاسُ أَنَّ مُحَمَّدًا يَقْتُلُ أَصْحَابَهُ

৪৩০. হুমায়দী র.........জাবির ইব্‌নে আবদুল্লাহ্ . সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক যুদ্ধে আমরা অংশগ্রহণ করেছিলাম। জনৈক মুহাজির এক আনসারী ব্যক্তির নিতম্বে আঘাত করলেন। তখন আনসারী সাহাবী "হে আনসারী ভাইগণ!" বলে এবং মুহাজির সাহাবী "হে মুহাজির ভাইগণ!" বলে ডাক দিলেন। আল্লাহ্ তাঁর রাসূলের কানে এ কথা পৌঁছিয়ে দিলেন। তিনি বললেন, এ ধরনের ডাকাডাকি? উপস্থিত লোকেরা বললেন, জনৈক মুহাজির ব্যক্তি এক আনসারী ব্যক্তির নিতম্বে আঘাত করেছে। আনসারী ব্যক্তি "হে আনসারী ভাইগণ!" বলে এবং মুহাজির ব্যক্তি "হে মুহাজির ভাইগণ!"বলে নিজ নিজ গোত্রকে ডাক দিলেন। এ কথা শুনে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, এ ধরনের ডাকাডাকি ছেড়ে দাও। এগুলো অত্যন্ত দুর্গন্ধময় কথা। জাবির রা. বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন মদীনায়

হিজরত করে আসেন তখন আনসারী সাহাবীগণ ছিলেন সংখ্যাগরিষ্ঠ। পরে মুহাজিরগণ সংখ্যাগরিষ্ঠ হয়ে যান। এ সব কথা শুনার পর আবদুল্লাহ্ ইব্নে উবাই বলল, সত্যিই তারা কি এমন করেছে? আল্লাহর কসম ! আমরা মদীনায় প্রত্যাবর্তন করলে তথা হতে প্রবল লোকেরা দুর্বল লোকদেরকে বহিষ্কার করবেই। তখন উমর ইব্নে খাত্তাব রা. বললেন, হে আল্লাহর রাসূল! আপনি আমাকে অনুমতি দিন। আমি মুনাফিকের গর্দান উড়িয়ে দেই। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, উমর! তাকে ছেড়ে দাও, যেন লোকেরা এ কথা বলতে না পারে, যে মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর সঙ্গীদের হত্যা করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট।

হাদীসটি এক অনুচ্ছেদ পূর্বেই এসেছে। দ্রষ্টব্য ১২৮ নং হাদীস।

**বুখারী ৭২৯**

## سُورَةُ التَّغَابُنِ
## সূরা তাগাবুন

আয়াত ১৮, রুকূ ২, মাদানী

سُورَةُ التَّغَابُنِ وَقَالَ عَلْقَمَةُ عَنْ عَبْدِ اللَّهِ وَمَنْ يُؤْمِنْ بِاللَّهِ يَهْدِ قَلْبَهُ هُوَ الَّذِي إِذَا أَصَابَتْهُ مُصِيبَةٌ رَضِيَ وَعَرَفَ أَنَّهَا مِنَ اللَّهِ وَقَالَ مُجَاهِدٌ التَّغَابُنُ غَبْنُ أَهْلِ الْجَنَّةِ أَهْلَ النَّارِ

আলকামা র. আবদুল্লাহ্ (ইবনে মাসউদ) রা. থেকে বর্ণনা করেন যে, আল্লাহ তা'আলার বাণী : - وَمَنْ يُؤْمِنْ بِاللَّهِ يَهْدِ قَلْبَهُ "এবং যে আল্লাহকে বিশ্বাস করে তিনি তার অন্তরকে সুপথে (সবর ও সন্তুষ্টির পথে) পরিচালিত করেন।" (৬৪ : ১১)-এর ব্যাখ্যায় বলেন যে, এর দ্বারা এমন লোককে বোঝানো হয়েছে, যখন সে বিপদগ্রস্ত হয় তখন আল্লাহর প্রতি সন্তুষ্ট থাকে এবং এ কথা মনে করে যে, এ বিপদ আল্লাহর পক্ষ হতেই এসেছে। মুজাহিদ বলেন, التَّغَابُنُ হল জান্নাতীগণ কর্তৃক জাহান্নামীদের ধোঁকায় ফেলা।

**বুখারী ৭২৯**

## سُورَةُ الطَّلَاقِ
## সূরা তালাক

আয়াত ১২, রুকূ ২, মাদানী

মুকাতিল র. বলেন এ সুরাটি হল, 'সূরা নিসা কুসরা' বা ছোট সূরা নিসা।

وَقَالَ مُجَاهِدٌ وَبَالَ أَمْرِهَا جَزَاءَ أَمْرِهَا : এতে ইঙ্গিত রয়েছে فذاقت وبال امرها وكان عاقبة امرها خسرا আয়াতের দিকে। "অতপর তারা তাদের কৃতকর্মের শাস্তি আস্বাদন করল, ক্ষতিগ্রস্ততাই হল তাদের কর্মের পরিণাম।"

মুজাহিদ র. বলেন, وَبَالَ أَمْرِهَا অর্থ তাদের কৃতকর্মের শাস্তি। وَبَالَ বদ আমলের কঠিন ও মারাত্মক শাস্তি।

وبل يوبل وبلا و وبالا কঠিন হওয়া। -মিসবাহ্

## بَاب وَقَالَ مُجَاهِدٌ إِنْ ارْتَبْتُمْ إِنْ لَمْ تَعْلَمُوا أَتَحِيضُ أَمْ لَا تَحِيضُ فَاللَّائِي قَعَدْنَ عَنْ الْمَحِيضِ وَاللَّائِي لَمْ يَحِضْنَ بَعْدُ فَعِدَّتُهُنَّ ثَلَاثَةُ أَشْهُرٍ وَبَالَ أَمْرِهَا جَزَاءَ أَمْرِهَا

**২৫৮১. অনুচ্ছেদ :** মুজাহিদ র. বলেন, إِنْ ارْتَبْتُمْ যদি তোমরা না জান যে তার মাসিক হয় কিনা, তবে যাদের মাসিক আসা বন্ধ হয়ে যায় এবং যাদের এখনো মাসিক হয়নি তাদের ইদ্দত হল তিন মাস। وَبَالَ أَمْرِهَا অর্থ তাদের কৃতকর্মের শাস্তি।

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ قَالَ حَدَّثَنِي عُقَيْلٌ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ أَخْبَرَنِي سَالِمٌ أَنَّ عَبْدَ اللَّهِ بْنَ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَخْبَرَهُ أَنَّهُ طَلَّقَ امْرَأَتَهُ وَهِيَ حَائِضٌ فَذَكَرَ عُمَرُ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَتَغَيَّظَ فِيهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ

وَسَلَّمَ ثُمَّ قَالَ لِيُرَاجِعْهَا ثُمَّ يُمْسِكْهَا حَتَّى تَطْهُرَ ثُمَّ تَحِيضَ فَتَطْهُرَ فَإِنْ بَدَا لَهُ أَنْ يُطَلِّقَهَا فَلْيُطَلِّقْهَا طَاهِرًا قَبْلَ أَنْ يَمَسَّهَا فَتِلْكَ الْعِدَّةُ كَمَا أَمَرَ اللَّهُ عَزَّ وَجَلَّ

৪৩১. ইয়াহইয়া ইব্‌নে বুকায়র র....... আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, তিনি তাঁর ঋতুবতী স্ত্রী (আমিনা বিনতে গিফার) কে তালাক দেয়ার পর উমর রা. তা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে উল্লেখ করলেন। এতে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম অত্যন্ত অসন্তুষ্ট হলেন। এরপর তিনি বললেন, সে (আবদুল্লাহ্) যেন তাকে (স্বীয় স্ত্রীকে) ফিরিয়ে নেয়। এরপর পবিত্রাবস্থা না আসা পর্যন্ত তাকে নিজের কাছে রেখে দিক। এরপর ঋতু এসে আবার পবিত্র হলে তখন যদি তালাক দেয়ার প্রয়োজন মনে করে তাহলে পবিত্রাবস্থায় স্পর্শ করার পূর্বে সে যেন তাকে তালাক প্রদান করে। আল্লাহ্ যে ইদ্দত পালনের নির্দেশ দিয়েছেন, এটি সেই ইদ্দত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে সূরার বিষয়ের মিল স্পষ্ট। হাদীসটি ইমাম বুখারী র. তাফসীরে ৭২৯ পৃষ্ঠায়, তালাকে ৭৯০ ও আহকামে ১০৬০ পৃষ্ঠায় উল্লেখ করেছেন।

**একই সময়ে তিন তালাক প্রদান হারাম, কেউ এরূপ করলে তিনটি তালাকই পতিত হবে**

আজকাল লোকজন দীনের ব্যাপারে বেপরোয়া। ইসলামী বিধান সম্পর্কে উদাসীনতা শোচনীয়ভাবে ব্যাপ্ত হতে চলছে। [তালাকের বিধান সম্পর্কে] মূর্খদের কথাতো বাদ শিক্ষিত লোকেরাও তিন তালাকের কমকে যেন তালাকই মনে করে না। রাতদিনের চাক্ষুষ ঘটনা, তিন তালাকদাতা তালাকের পর পস্তাতে থাকে, চিন্ত-ভাবনা ও প্রচেষ্টায় লিপ্ত থাকে যে, কোনও ভাবে স্ত্রী যেন হাতছাড়া না হয়।

বিশুদ্ধ হাদীসে আছে, এক সাথে তিন তালাক দেয়ার পর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -ভীষণ রাগান্বিত হয়েছিলেন। বিষয়টি ইমাম নাসাঈ র. মাহমূদ ইবনে লাবীদ সূত্রে বর্ণনা করেছেন। এজন্য একত্রে তিন তালাক প্রদান উম্মতের ঐকমত্যে হারাম ও নাজায়েয। কোন ব্যক্তি তিন তুহুরে (মাসিক থেকে পবিত্র অবস্থায়) পৃথক পৃথকভাবে তিন তালাক দান করে তবে তা অপছন্দ হওয়ার বিষয়টিও উম্মতের ঐকমত্য ও কুরআনের আয়াতের ইঙ্গিত দ্বারা প্রমাণিত। তবে শুধু এ ব্যাপারে মতভেদ রয়েছে যে, তালাকের এ সূরতও হারাম, নাজায়েয এবং তালাকে বিদ'আতের অন্তর্ভুক্ত কিনা?

ইমাম মালিক র. -এর মতে হারাম। ইমাম আবু হানীফা ও শাফিঈ র. হারাম তো বলেন না অর্থাৎ, উক্ত সূরতটি তালাকে বিদ'আতের অন্তর্ভুক্ত করেন না; বরং তালাকে সুন্নতের অন্তর্ভুক্ত মনে করেন। কিন্তু তাদের নিকট এটি অপছন্দনীয় কাজই বটে। বিশদ বিবরণের জন্য মা'আরিফুল কুরআন প্রথম খণ্ড সূরা বাকারার তাফসীর ৫০৪ পৃষ্ঠা দ্রষ্টব্য।

কিন্তু যেমনিভাবে তিন তালাক একসাথে দেয়া হারাম হওয়ার বিষয়ে সমস্ত উম্মতের ঐকমত্য রয়েছে, এমনিভাবে ঐকমত্য রয়েছে যে, কোন ব্যক্তি তিন তালাক একসাথে দিয়ে দিলে হারাম হওয়া সত্ত্বেও তিনও তালাক পতিত হবে এবং পরস্পরে নিজেদের মধ্যে নতুন বিবাহও বৈধ হবে না। গোটা উম্মতের মধ্যে কিছু আহলে হাদীস ও শীয়া ছাড়া চার মাযহাব এ বিষয়ে ঐক্যমত যে, তিন তালাক একসাথে দেয়া হলে তিনটিই পতিত হবে। কেননা কোন কাজ হারাম হওয়া সত্ত্বেও তার ক্রিয়া বাস্তবায়িত হওয়ার ক্ষেত্রে কোনও প্রভাব পড়ে না। যেমন কেউ কোন নিরপরাধ ব্যক্তিকে হত্যা করল, তাহলে এ কাজ হারাম হওয়া সত্ত্বেও সে ব্যক্তি অবশ্যই মরে যাবে। এমনিভাবে তিন তালাক একসাথে হারাম হওয়া সত্ত্বেও তা অবশ্যই পতিত হবে। এতে শুধু মাযহাব চতুষ্টই একমত নয়; বরং হযরত উমর ফারুক রা. -এর যুগের ইজমায়ে সাহাবা বর্ণিত ও প্রসিদ্ধ। বিশদ বিবরণের জন্য মা'আরিফুল কুরআনের প্রথম খণ্ড দ্রষ্টব্য।

## بَاب وَأُولَاتُ الْأَحْمَال أَجَلُهُنَّ أَنْ يَضَعْنَ حَمْلَهُنَّ وَمَنْ يَتَّقِ اللَّهَ يَجْعَلْ لَهُ مِنْ أَمْرِهِ يُسْرًا وَأُولَاتُ الْأَحْمَال وَاحِدُهَا ذَاتُ حَمْلٍ

**২৫৮২. অনুচ্ছেদ :** আলাহ্র বাণী : "এবং গর্ভবতী নারীদের ইদ্দতকাল সন্তান (পূর্ণাংগ হোক বা অপূর্ণাংগ, তবে এ শর্তে যে, তাতে কোন অংগ সৃষ্টি হতে হবে, যদিও এক আংগুলই হোক না কেন ) প্রসব পর্যন্ত । যে আল্লাহকে ভয় করে, আল্লাহ সহজে তার সমস্যার সমাধান করে দিবেন ।"-৬৫ : ৪

ای هذا باب فی قوله تعالی أُولَاتُ احْمَال : اولات ذات এর বহুবচন অর্থাৎ, ذات حمل এর একবচন من غير لفظـــه আর احمال حمل এর বহুবচন । ذات حمل অর্থ অন্তঃস্বত্তা মহিলা; গর্ভবতী মহিলা । اولات احمال অর্থ : অন্তঃস্বত্তা মহিলাগণ ।

**حَدَّثَنَا** سَعْدُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا شَيْبَانُ عَنْ يَحْيَى قَالَ أَخْبَرَنِي أَبُو سَلَمَةَ قَالَ جَاءَ رَجُلٌ إِلَى ابْنِ عَبَّاسٍ وَأَبُو هُرَيْرَةَ جَالِسٌ عِنْدَهُ فَقَالَ أَفْتِنِي فِي امْرَأَةٍ وَلَدَتْ بَعْدَ زَوْجِهَا بِأَرْبَعِينَ لَيْلَةً فَقَالَ ابْنُ عَبَّاسٍ آخِرُ الْأَجَلَيْنِ قُلْتُ أَنَا وَأُولَاتُ الْأَحْمَالِ أَجَلُهُنَّ أَنْ يَضَعْنَ حَمْلَهُنَّ قَالَ أَبُو هُرَيْرَةَ أَنَا مَعَ ابْنِ أَخِي يَعْنِي أَبَا سَلَمَةَ فَأَرْسَلَ ابْنُ عَبَّاسٍ غُلَامَهُ كُرَيْبًا إِلَى أُمِّ سَلَمَةَ يَسْأَلُهَا فَقَالَتْ قُتِلَ زَوْجُ سُبَيْعَةَ الْأَسْلَمِيَّةِ وَهِيَ حُبْلَى فَوَضَعَتْ بَعْدَ مَوْتِهِ بِأَرْبَعِينَ لَيْلَةً فَخُطِبَتْ فَأَنْكَحَهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَكَانَ أَبُو السَّنَابِلِ فِيمَنْ خَطَبَهَا وَقَالَ سُلَيْمَانُ بْنُ حَرْبٍ وَأَبُو النُّعْمَانِ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ مُحَمَّدٍ قَالَ كُنْتُ فِي حَلْقَةٍ فِيهَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ أَبِي لَيْلَى وَكَانَ أَصْحَابُهُ يُعَظِّمُونَهُ فَذَكَرُوا لَهُ فَذَكَرَ آخِرَ الْأَجَلَيْنِ فَحَدَّثْتُ بِحَدِيثِ سُبَيْعَةَ بِنْتِ الْحَارِثِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ قَالَ فَضَمَّزَ لِي بَعْضُ أَصْحَابِهِ قَالَ مُحَمَّدٌ فَفَطِنْتُ لَهُ فَقُلْتُ إِنِّي إِذًا لَجَرِيءٌ إِنْ كَذَبْتُ عَلَى عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ وَهُوَ فِي نَاحِيَةِ الْكُوفَةِ فَاسْتَحْيَا وَقَالَ لَكِنْ عَمُّهُ لَمْ يَقُلْ ذَاكَ فَلَقِيتُ أَبَا عَطِيَّةَ مَالِكَ بْنَ عَامِرٍ فَسَأَلْتُهُ فَذَهَبَ يُحَدِّثُنِي حَدِيثَ سُبَيْعَةَ فَقُلْتُ هَلْ سَمِعْتَ عَنْ عَبْدِ اللَّهِ فِيهَا شَيْئًا فَقَالَ كُنَّا عِنْدَ عَبْدِ اللَّهِ فَقَالَ أَتَجْعَلُونَ عَلَيْهَا التَّغْلِيظَ وَلَا تَجْعَلُونَ عَلَيْهَا الرُّخْصَةَ لَنَزَلَتْ سُورَةُ النِّسَاءِ الْقُصْرَى بَعْدَ الطُّولَى وَأُولَاتُ الْأَحْمَالِ أَجَلُهُنَّ أَنْ يَضَعْنَ حَمْلَهُنَّ

৪৩২. সা'দ ইব্নে হাফ্স র.........আবু সালামা (ইবনে আবদুর রহমান ইবনে আওফ) র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবু হোরায়রা রা. ইব্নে আব্বাস রা. -এর কাছে ছিলেন, এমতাবস্থায় ইব্নে আব্বাস রা. -এর কাছে (অজ্ঞাতনামা) এক ব্যক্তি এলেন এবং বললেন, এক মহিলা তার স্বামীর মৃত্যুর চল্লিশ দিন পর বাচ্চা প্রসব করেছে । সে এখন কিভাবে ইদ্দত পালন করবে, এ বিষয়ে আমাকে ফতওয়া দিন তথা মাসআলা বলুন-প্রসবের ফলে ইদ্দত শেষ হল কিনা?) । ইব্নে আব্বাস রা. বললেন, ইদ্দত সম্পর্কিত হুকুম দু'টির যেটি দীর্ঘ, তাকে সেটি পালন করতে হবে । (অর্থাৎ, চারমাস দশদিন অতিক্রান্ত হলেও যদি প্রসব না হয় তবে সন্তান প্রসব হওয়া পর্যন্ত অপেক্ষা করবে ।) রাবী আবু সালামা রা. বলেন,(ইবনে আববাস রা. যখন দীর্ঘতম সময়ের ফতওয়া দেন তখন আমি ইবনে আববাস রা.কে বললাম, (কুরআনে আছে) আল্লাহর হুকুম তো হলঃ গর্ভবতী নারীদের ইদ্দতকাল সন্তান প্রসব পর্যন্ত । আবু হোরায়রা রা. বলেন, আমিও এ মাসআলায় আমার ভ্রাতুষ্পুত্র অর্থাৎ, আবু সালামা রা. -এর সাথে আছি । অবশেষে ইব্নে আব্বাস রা. এ বিষয়টিই জিজ্ঞেস করার জন্য স্বীয় গোলাম আবু কুরাইবকে উম্মুল মূমিনীন হযরত উম্মে সালামা রা.-এর কাছে পাঠালেন । তিনি বললেন, সুবাইআ আসলামিয়া রা. -এর স্বামী (সাদ ইবনে খাওলা রা.) কে হত্যা করা হল, তিনি তখন গর্ভবতী ছিলেন । স্বামীর মৃত্যুর চল্লিশ দিন পর তিনি সন্তান প্রসব করলেন । এরপরই তার কাছে বিয়ের প্রস্তাব পাঠানো হল । রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে বিয়ে করিয়ে দিলেন । যারা তাকে বিয়ে করার প্রস্তাব দিয়েছিলেন আবুস্ সানাবিল তাদের মধ্যে একজন ছিলেন ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে অনুচ্ছেদের মিল স্পষ্ট ।

হাদীসটি ইমাম বুখারী র. তালাক -এ ৮০১-৮০২পৃষ্ঠায় এনেছেন ।

**গর্ভহীন মহিলার ইদ্দত**

গর্ভবতী মহিলার ইদ্দত সন্তান প্রসব, তা যত দীর্ঘই হোক। এটিই সংখ্যাগরিষ্ঠের মত।

**গর্ভবতী মহিলার ইদ্দত সময়ের হিসাব**

গর্ভবতী মহিলা নয় এমন মহিলার স্বামীর যদি চন্দ্রিমা রাত্রিতে ইনতিকাল হয় তাহলে চাঁদের হিসাবে গননা করা হবে চাঁদের মাস ২৯ দিনে হোক বা ৩০ দিনে। চন্দ্রমাসে চার মাস ১০ দিন গননা করা হবে। আর স্বামীর ইন্তিকাল যদি কোন মাসের মধ্যবর্তী সময়ে হয় তাহলে ত্রিশ দিনে মাস হিসাবে সর্বমোট ১৩০ দিন তথা চার মাস দশ দিন গননা করা হবে।

وَقَالَ سُلَيْمَانُ بْنُ حَرْبٍ وَأَبُو النُّعْمَانِ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ مُحَمَّدٍ قَالَ كُنْتُ فِي حَلْقَةٍ فِيهَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ أَبِي لَيْلَى وَكَانَ أَصْحَابُهُ يُعَظِّمُونَهُ فَذَكَرُوا لَهُ فَذَكَرَ آخِرَ الْأَجَلَيْنِ فَحَدَّثْتُ بِحَدِيثِ سُبَيْعَةَ بِنْتِ الْحَارِثِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ قَالَ فَضَمَّزَ لِي بَعْضُ أَصْحَابِهِ قَالَ مُحَمَّدٌ فَفَطِنْتُ لَهُ فَقُلْتُ إِنِّي إِذًا لَجَرِيءٌ إِنْ كَذَبْتُ عَلَى عَبْدِ اللَّهِ بْنِ عُتْبَةَ وَهُوَ فِي نَاحِيَةِ الْكُوفَةِ فَاسْتَحْيَا وَقَالَ لَكِنْ عَمُّهُ لَمْ يَقُلْ ذَاكَ فَلَقِيتُ أَبَا عَطِيَّةَ مَالِكَ بْنَ عَامِرٍ فَسَأَلْتُهُ فَذَهَبَ يُحَدِّثُنِي حَدِيثَ سُبَيْعَةَ فَقُلْتُ هَلْ سَمِعْتَ عَنْ عَبْدِ اللَّهِ فِيهَا شَيْئًا فَقَالَ كُنَّا عِنْدَ عَبْدِ اللَّهِ فَقَالَ أَتَجْعَلُونَ عَلَيْهَا التَّغْلِيظَ وَلَا تَجْعَلُونَ عَلَيْهَا الرُّخْصَةَ لَنَزَلَتْ سُورَةُ النِّسَاءِ الْقُصْرَى بَعْدَ الطُّولَى وَأُولَاتُ الْأَحْمَالِ أَجَلُهُنَّ أَنْ يَضَعْنَ حَمْلَهُنَّ

৪৩৩. (অন্য এক সনদে) সুলায়মান ইব্‌নে হারব র. ও আবুন নু'মান, হাম্মাদ ইব্‌নে যায়দ ও আইয়ুবের মাধ্যমে মুহাম্মদ র. থেকে বর্ণনা করেছেন। তিনি বলেছেন, আমি ঐ মজলিসে ছিলাম, যেখানে আবদুর রহমান ইব্‌নে আবু লায়লা র. (প্রসিদ্ধ ফকীহ আলেম)ও উপস্থিত ছিলেন। তাঁর সঙ্গীরা তাঁকে খুব সম্মান করতেন। (কেউ তার নিকট স্বামী মারা যাওয়া স্ত্রীর ইদ্দতে ওফাতের কথা আলোচনা করেন তখন) তিনি ইদ্দত সম্পর্কিত হুকুম দু'টি থেকে দীর্ঘ সময় সাপেক্ষ হুকুমটির" কথা উল্লেখ করেন। সেখানে আমি সুবাইয়া বিনতে হারিসের হাদীস আব্দুল্লাহ ইবনে উতবা সূত্রে বর্ণনা করলাম। আবদুল্লাহ্ ইব্‌নে সীরীন র. বলেন, এতে তাঁর কতিপয় সঙ্গী-সাথী আমাকে (ঠোঁট কেটে) ইংগিতে সতর্ক করলেন। অর্থাৎ, বললেন, চুপ থাকুন। ইব্‌নে সীরীন বলেন, আমি বুঝলাম, তারা আমার হাদীসটি অস্বীকার করছেন। তাই আমি বললাম, আবদুল্লাহ্ ইবনে উবাই রা. কূফাতে এখনও জীবিত আছেন, এমতাবস্থায় যদি তাঁর নাম নিয়ে মিথ্যা কথা বলি, তাহলে এতে আমার চরম দু:সাহসিকতা দেখানো হবে। এ কথা শুনে আবদুর রহমান ইব্‌নে আবু লায়লা লজ্জিত হলেন এবং বললেন, কিন্তু তার চাচা তো হাদীস বর্ণনা করেন নি। তখন আমি আবু আতিয়া মালিক ইব্‌নে আমিরের সাথে সাক্ষাত করে জিজ্ঞেস করলাম, (এ বিষয়ে) আপনি আবদুল্লাহ্ রা. থেকে কিছু শুনেছেন কি? তিনি বললেন, আমরা আবদুল্লাহ্ রা. -এর সঙ্গে ছিলাম। তখন তিনি বললেন, তোমরা কি এ ধরনের মহিলাদের প্রতি সহজ পন্থা অবলম্বন না করে (স্বামী মারা যাওয়া গর্ভবতী স্ত্রীর ইদ্দতকাল দীর্ঘ করে) কঠোরতা অবলম্বন করতে চাচ্ছ? সহজ করতে চাচ্ছ না? সূরা নিসা আলকুসরা (সূরা তালাক) বড় সূরা বাকারার পরে নাযিল হয়েছে। আল্লাহ্ বলেন, وَأُولَاتُ الْأَحْمَالِ أَجَلُهُنَّ أَنْ يَضَعْنَ حَمْلَهُنَّ - গর্ভবতী নারীদের ইদ্দতকাল সন্তান প্রসব পর্যন্ত।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে অনুচ্ছেদের মিল স্পষ্ট।

হাদীসটি ৬৫০ পৃষ্ঠায় এসেছে।

بعد الطولى : এর দ্বারা সূরা নিসা উদ্দেশ্য নয়; বরং এখানে কুরআনের সবচেয়ে বড় সূরা বাকারা উদ্দেশ্য। যাতে وَالَّذِينَ يُتَوَفَّوْنَ مِنْكُمْ وَيَذَرُونَ أَزْوَاجًا الخ এ আয়াত রয়েছে। হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. প্রথমত স্বামী মারা গেছে এমন গর্ভবতী মহিলার ইদ্দত ابعد الاجلين (দুই সময়ের মাঝে দীর্ঘ সময়) এর প্রবক্তা ছিলেন। কিন্তু সুবাইয়া

রা.এর হাদীস পৌছলে সংখ্যাগরিষ্ঠের মতানুসারে গর্ভবতী মহিলার ইদ্দত সন্তান প্রসব-এর ফতওয়া দিতে আরম্ভ করেন। যেমন মালিক ইবনে আমিরের রেওয়ায়াত দ্বারা স্পষ্ট হয়। ইমাম বুখারী র. উক্ত হাদীসকে حدثنا অথবা اخبرنا বলে বর্ণনা করেননি। অথচ সুলাইমান ইবনে হারব এবং আবু নু'মান ইমাম বুখারী র. এর উস্তাদ। সম্ভবত: ইমাম বুখারী র. তাদের থেকে নিজে হাদীস শুনেননি। হাফিজ ইবনে হাজার আসকালানী র. বলেন

كلاهما من شيوخ البخارى لكن ذكره الحميدى وغيره في التعليق- فتح البارى

হাফিজ আসকালানী সেই সাথে আল্লামা কাসতাল্লানীও এটিকে স্বতন্ত্র হাদীস গন্য করে নম্বর লাগিয়েছেন। তবে আল্লামা আইনী র. এটিকে পৃথকভাবে গননা করেননি। সম্ভবত: তিনি এটিকে تعليقات بخارى এর অন্তর্ভুক্ত করেছেন। والله اعلم

**বুখারী ৭২৯**

## سُورَةُ التَّحْرِيمِ

## সূরা মুতাহাররিম তথা সূরা তাহরীম

আয়াত ১২, রুকূ ২, মাদানী

**بَاب يَا أَيُّهَا النَّبِيُّ لِمَ تُحَرِّمُ مَا أَحَلَّ اللَّهُ لَكَ تَبْتَغِي مَرْضَاةَ أَزْوَاجِكَ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ اي هذا باب في قوله تعالي**

**২৫৮৩. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী :"হে নবী! আল্লাহ্ আপনার জন্য যা বৈধ করেছেন আপনি তা নিষিদ্ধ করছেন কেন? " আপনি আপনার স্ত্রীদের সন্তুষ্টি চাচ্ছেন; আল্লাহ্ ক্ষমাশীল, পরম দয়ালূ।"-৬৬ : ১,-পারা ২৮,রুকূ ১৯

**حَدَّثَنَا** مُعَاذُ بْنُ فَضَالَةَ حَدَّثَنَا هِشَامٌ عَنْ يَحْيَى عَنْ ابْنِ حَكِيمٍ هُوَ يَعْلَى بْنُ حَكِيمٍ الثَّقَفِيُّ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ أَنَّ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ فِي الْحَرَامِ يُكَفِّرُ وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَقَدْ كَانَ لَكُمْ فِي رَسُولِ اللَّهِ إِسْوَةٌ حَسَنَةٌ

৪৩৪. মু'আয ইব্‌নে ফাযালা র.........সাঈদ ইব্‌নে জুবায়র রা. সূত্রে বর্ণিত, ইব্‌নে আব্বাস রা. বলেছেন, হারামের ক্ষেত্রে কাফ্‌ফারা দিতে হবে। অর্থাৎ, কেউ নিজের উপর কোন কিছু হারাম করলে তার কসমের কাফফারা দিতে হবে। ইব্‌নে আব্বাস রা. এ-ও বলেছেন যে, "রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহ্ আলাইহি ওয়াসাল্লাম-এর উপর রয়েছে তোমাদের জন্য উত্তম আদর্শ।" অর্থাৎ, যেমনিভাবে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহ্ আলাইহি ওয়াসাল্লাম কাফফারা আদায় করেছেন এমনিভাবে তোমরাও এরূপাবস্থায় স্বীয় রাসূলের অনুসরণ করবে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল রয়েছে يَا أَيُّهَا النَّبِيُّ لِمَ تُحَرِّمُ مَا أَحَلَّ اللَّهُ لَكَ বাক্যে। কেননা হালালকে হারাম করলে কাফ্‌ফারা দিতে হবে। বিশদ বিবরণ এক হাদীস পর আসছে।

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامُ بْنُ يُوسُفَ عَنْ ابْنِ جُرَيْجٍ عَنْ عَطَاءٍ عَنْ عُبَيْدِ بْنِ عُمَيْرٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَشْرَبُ عَسَلًا عِنْدَ زَيْنَبَ بِنْتِ جَحْشٍ وَيَمْكُثُ عِنْدَهَا فَوَاطَيْتُ أَنَا وَحَفْصَةُ عَلَى أَيَّتُنَا دَخَلَ عَلَيْهَا فَلْتَقُلْ لَهُ أَكَلْتَ مَغَافِيرَ إِنِّي أَجِدُ مِنْكَ رِيحَ مَغَافِيرَ قَالَ لَا وَلَكِنِّي كُنْتُ أَشْرَبُ عَسَلًا عِنْدَ زَيْنَبَ بِنْتِ جَحْشٍ فَلَنْ أَعُودَ لَهُ وَقَدْ حَلَفْتُ لَا تُخْبِرِي بِذَلِكَ أَحَدًا

৪৩৫. ইবরাহীম ইব্‌নে মূসা র........আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যায়নব বিন্‌তে জাহ্‌শ রা. -এর কাছে মধু পান করতেন এবং সেখানে কিছুক্ষণ অবস্থান করতেন। তাই আমি এবং

হাফসা একমত হলাম যে, আমাদের যার ঘরেই রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আসবেন, সে তাঁকে বলবে. আপনি কি মাগাফীর খেয়েছেন? আপনার মুখ থেকে মাগাফীরের গন্ধ পাচ্ছি। তিনি বললেন, না, বরং আমি যয়নব বিনতে জাহ্শ রা. -এর ঘরে মধু পান করেছি। তবে আমি কসম করলাম, আর কখনও মধু পান করব না। তুমি এ বিষয়টি আর কাউকে জানাবে না।

**ব্যাখ্যা :** শিরোনমের সাথে মিল قد حلفت বাক্যে।

**শানে নুযুল**

রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর পবিত্র মা'মুল ছিল, আসরের পরে হেটে হেটে পবিত্র স্ত্রীগণের খোঁজ-খবর নেওয়ার জন্য তাদের নিকট গমন করা। একদা হযরত যায়নাব রা. -এর কাছে স্বাভাবিকের চেয়ে একটু বেশি সময় অবস্থান করেন এবং মধু পান করেন। এতে হযরত আয়েশা রা. ঈর্ষান্বিত হলেন। হযরত হাফসা রা.-এর সাথে পরামর্শ করে এ সিদ্ধান্ত নিলেন যে, আমাদের মধ্য হতে যার কাছেই নবী আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আগমন করবেন সেই এ কথা বলবে যে, "আপনি মাগাফীর পান করেছেন?" [মাগাফীর এক বিশেষ প্রকার লাসা জাতীয় খাদ্য যাতে কিছুটা দূর্গন্ধ থাকে।] সুতরাং তাই হল। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আমি মধু পান করেছি।

বলা হয়, সম্ভবত মাগাফীর গাছের ডালে মৌমাছি বসে তার রস চুষেছিল। এজন্য মধুতে তার দূর্গন্ধ আসছিল। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দূর্গন্ধজনিত বস্তু খুব পরহেজ করে চলতেন। এজন্য নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম শপথ করে বলেন, আমি আর কখনো মধু পান করব না! এর কারণ, হল মূলতঃ হযরত যায়নাব রা. -কে কষ্ট না দেয়ার বিষয়টি গোপন রাখা। কিন্তু তাঁর স্ত্রী পরবর্তীতে বিষয়টি প্রকাশ করে দেন।

কোন কোন বর্ণনায় এসেছে, মধু পানকারিণী ছিলেন হযরত হাফসা রা., আর হযরত আয়েশা, সাওদা ও সাফিয়্যা রা. ছিলেন সলাপরামর্শকারিণী।

অন্য বর্ণনায় এই কাহিনীটি অন্যভাবেও এসেছে। হতে পারে ঘটনা একাধিকবার ঘটেছে। তারপরে এ আয়াতসমূহ অবতীর্ণ হয়েছে। [বয়ানুল কুরআন হতে সংগৃহীত]।

উক্ত আয়াতসমূহের নির্যাস হল, আলোচ্য ঘটনায় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি হালাল বস্তু তথা মধু শপথের মাধ্যমে নিজের উপর হারাম করেছিলেন। এই কাজ যদি কোন জরুরত ও মাসলিহাতের কারণে হয় তবে তা বৈধ। কোন গোনাহ হবে না। কিন্তু আলোচ্য ঘটনায় এমন কোন প্রয়োজন ছিল না, যদ্বারা নিজের কোন কষ্ট বরদাশত করতে হয় এবং একটি হালাল বস্তুকে পরিত্যাগ করতে হয়। কেননা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের এই কাজ ছিল স্ত্রীগণকে খুশি করার জন্য। আর এ বিষয়ে তাদের মনোরঞ্জন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর দায়িত্বে জরুরী নয়। এজন্য আল্লাহ তা'আলা দয়াপরবশ হয়ে বলেন,

يَا أَيُّهَا النَّبِيُّ لِمَ تُحَرِّمُ مَا أَحَلَّ اللَّهُ لَكَ تَبْتَغِي مَرْضَاةَ أَزْوَاجِكَ وَاللَّهُ غَفُورٌ رَحِيمٌ (١)

**ঈলা ও তার হুকুমঃ** ايلاء -এর আভিধানিক অর্থ শপথ গ্রহণ করা, কসম করা। শরঈ পরিভাষায় ঈলা হল-

منع النفس عن قربان المنكوحة اربعة اشهر منعا مؤكدا باليمين

তথা চারমাস পর্যন্ত স্ত্রীর সান্নিধ্যে আসা থেকে কসমের মাধ্যমে নিজেকে কঠোরভাবে বিরত রাখার নাম।

এখন চার মাস দশদিনের মধ্যে স্ত্রীর সান্নিধ্যে গেলে ঈলার পরিসমাপ্তি ঘটবে এবং কাফ্ফারা ওয়াজিব হবে। আর চারমাস দশদিন অতিবাহিত হলে হানাফীদের মতে শুধু ঈলা দ্বারা তালাকে বায়েন পতিত হবে। বিয়ে বিচ্ছেদের জন্য বিচারকের ফায়সালার প্রয়োজন হবে না। পক্ষান্তরে ইমামত্রয়ের মতে চারমাস অতিবাহিত হলে তালাকে বায়েন পতিত হবে না; বরং বিষয়টি বিচারকের নিকট উপস্থাপন করতে হবে। বিচারক স্বামীকে ঈলা থেকে ফেরার [অর্থাৎ, স্ত্রীর সান্নিধ্যে যাওয়ার ও শপথের কাফ্ফারা দেয়ার] হুকুম দিবেন। অন্যথায় তাকে তালাক দিবে। যদি তালাক দিতে অস্বীকার করে তবে শাসক তালাক দেয়ার জন্য তাকে বাধ্য করবে।

## بَاب تَبْتَغِي مَرْضَاةَ أَزْوَاجِكَ قَدْ فَرَضَ اللَّهُ لَكُمْ تَحِلَّةَ أَيْمَانِكُمْ وَاللَّهُ مَوْلَاكُمْ وَهُوَ الْعَلِيمُ الْحَكِيمُ

**২৫৮৪. অনুচ্ছেদ** : আলাহ্‌র বাণী : "আপনি আপনার স্ত্রীদের সন্তুষ্টি চাচ্ছেন।"–৬৬ : ১

"আল্লাহ্ তোমাদের শপথ থেকে মুক্তি লাভের ব্যবস্থা করেছেন, আল্লাহ্ তোমাদের সহায়; তিনি সর্বজ্ঞ, প্রজ্ঞাময়।"

**حَدَّثَنَا** عَبْدُ الْعَزِيزِ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُلَيْمَانُ بْنُ بِلَالٍ عَنْ يَحْيَى عَنْ عُبَيْدِ بْنِ حُنَيْنٍ أَنَّهُ سَمِعَ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يُحَدِّثُ أَنَّهُ قَالَ مَكَثْتُ سَنَةً أُرِيدُ أَنْ أَسْأَلَ عُمَرَ بْنَ الْخَطَّابِ عَنْ آيَةٍ فَمَا أَسْتَطِيعُ أَنْ أَسْأَلَهُ هَيْبَةً لَهُ حَتَّى خَرَجَ حَاجًّا فَخَرَجْتُ مَعَهُ فَلَمَّا رَجَعْنَا وَكُنَّا بِبَعْضِ الطَّرِيقِ عَدَلَ إِلَى الْأَرَاكِ لِحَاجَةٍ لَهُ قَالَ فَوَقَفْتُ لَهُ حَتَّى فَرَغَ ثُمَّ سِرْتُ مَعَهُ فَقُلْتُ يَا أَمِيرَ الْمُؤْمِنِينَ مَنْ اللَّتَانِ تَظَاهَرَتَا عَلَى النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِنْ أَزْوَاجِهِ فَقَالَ تِلْكَ حَفْصَةُ وَعَائِشَةُ قَالَ فَقُلْتُ وَاللَّهِ إِنْ كُنْتُ لَأُرِيدُ أَنْ أَسْأَلَكَ عَنْ هَذَا مُنْذُ سَنَةٍ فَمَا أَسْتَطِيعُ هَيْبَةً لَكَ قَالَ فَلَا تَفْعَلْ مَا ظَنَنْتَ أَنَّ عِنْدِي مِنْ عِلْمٍ فَاسْأَلْنِي فَإِنْ كَانَ لِي عِلْمٌ خَبَّرْتُكَ بِهِ قَالَ ثُمَّ قَالَ عُمَرُ وَاللَّهِ إِنْ كُنَّا فِي الْجَاهِلِيَّةِ مَا نَعُدُّ لِلنِّسَاءِ أَمْرًا حَتَّى أَنْزَلَ اللَّهُ فِيهِنَّ مَا أَنْزَلَ وَقَسَمَ لَهُنَّ مَا قَسَمَ قَالَ فَبَيْنَا أَنَا فِي أَمْرٍ أَتَأَمَّرُهُ إِذْ قَالَتْ امْرَأَتِي لَوْ صَنَعْتَ كَذَا وَكَذَا قَالَ فَقُلْتُ لَهَا مَا لَكَ وَلِمَا هَا هُنَا وَفِيمَ تَكَلُّفُكِ فِي أَمْرٍ أُرِيدُهُ فَقَالَتْ لِي عَجَبًا لَكَ يَا ابْنَ الْخَطَّابِ مَا تُرِيدُ أَنْ تُرَاجَعَ أَنْتَ وَإِنَّ ابْنَتَكَ لَتُرَاجِعُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى يَظَلَّ يَوْمَهُ غَضْبَانَ فَقَامَ عُمَرُ فَأَخَذَ رِدَاءَهُ مَكَانَهُ حَتَّى دَخَلَ عَلَى حَفْصَةَ فَقَالَ لَهَا يَا بُنَيَّةُ إِنَّكِ لَتُرَاجِعِينَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى يَظَلَّ يَوْمَهُ غَضْبَانَ فَقَالَتْ حَفْصَةُ وَاللَّهِ إِنَّا لَنُرَاجِعُهُ فَقُلْتُ تَعْلَمِينَ أَنِّي أُحَذِّرُكِ عُقُوبَةَ اللَّهِ وَغَضَبَ رَسُولِهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَا بُنَيَّةُ لَا يَغُرَّنَّكِ هَذِهِ الَّتِي أَعْجَبَهَا حُسْنُهَا حُبُّ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِيَّاهَا يُرِيدُ عَائِشَةَ قَالَ ثُمَّ خَرَجْتُ حَتَّى دَخَلْتُ عَلَى أُمِّ سَلَمَةَ لِقَرَابَتِي مِنْهَا فَكَلَّمْتُهَا فَقَالَتْ أُمُّ سَلَمَةَ عَجَبًا لَكَ يَا ابْنَ الْخَطَّابِ دَخَلْتَ فِي كُلِّ شَيْءٍ حَتَّى تَبْتَغِيَ أَنْ تَدْخُلَ بَيْنَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأَزْوَاجِهِ فَأَخَذَتْنِي وَاللَّهِ أَخْذًا كَسَرَتْنِي عَنْ بَعْضِ مَا كُنْتُ أَجِدُ فَخَرَجْتُ مِنْ عِنْدِهَا وَكَانَ لِي صَاحِبٌ مِنْ الْأَنْصَارِ إِذَا غِبْتُ أَتَانِي بِالْخَبَرِ وَإِذَا غَابَ كُنْتُ أَنَا آتِيهِ بِالْخَبَرِ وَنَحْنُ نَتَخَوَّفُ مَلِكًا مِنْ مُلُوكِ غَسَّانَ ذُكِرَ لَنَا أَنَّهُ يُرِيدُ أَنْ يَسِيرَ إِلَيْنَا فَقَدْ امْتَلَأَتْ صُدُورُنَا مِنْهُ فَإِذَا صَاحِبِي الْأَنْصَارِيُّ يَدُقُّ الْبَابَ فَقَالَ افْتَحْ افْتَحْ فَقُلْتُ جَاءَ الْغَسَّانِيُّ فَقَالَ بَلْ أَشَدُّ مِنْ ذَلِكَ اعْتَزَلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَزْوَاجَهُ فَقُلْتُ رَغَمَ أَنْفُ حَفْصَةَ وَعَائِشَةَ فَأَخَذْتُ ثَوْبِي فَأَخْرُجُ حَتَّى جِئْتُ فَإِذَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي مَشْرُبَةٍ لَهُ يَرْقَى عَلَيْهَا بِعَجَلَةٍ وَغُلَامٌ لِرَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَسْوَدُ عَلَى رَأْسِ الدَّرَجَةِ فَقُلْتُ لَهُ قُلْ هَذَا عُمَرُ بْنُ الْخَطَّابِ فَأَذِنَ لِي قَالَ عُمَرُ فَقَصَصْتُ عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ هَذَا الْحَدِيثَ فَلَمَّا بَلَغْتُ حَدِيثَ أُمِّ سَلَمَةَ تَبَسَّمَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَإِنَّهُ لَعَلَى حَصِيرٍ مَا بَيْنَهُ وَبَيْنَهُ شَيْءٌ وَتَحْتَ رَأْسِهِ وِسَادَةٌ مِنْ أَدَمٍ حَشْوُهَا لِيفٌ وَإِنَّ عِنْدَ رِجْلَيْهِ قَرَظًا مَصْبُوبًا وَعِنْدَ رَأْسِهِ أَهَبٌ مُعَلَّقَةٌ فَرَأَيْتُ أَثَرَ الْحَصِيرِ فِي جَنْبِهِ فَبَكَيْتُ فَقَالَ مَا يُبْكِيكَ فَقُلْتُ يَا رَسُولَ اللَّهِ إِنَّ كِسْرَى وَقَيْصَرَ فِيمَا هُمَا فِيهِ وَأَنْتَ رَسُولُ اللَّهِ فَقَالَ أَمَا تَرْضَى أَنْ تَكُونَ لَهُمْ الدُّنْيَا وَلَنَا الْآخِرَةُ

৪৩৬. আবদুল আযীয ইব্‌নে আবদুল্লাহ্ র. .......ইবনে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর ইব্‌নে খাত্তাব রা. -কে এ আয়াতের ব্যাখ্যা সম্পর্কে জিজ্ঞেস করার জন্য আমি এক বছর অপেক্ষা করেছি-বলব কি বলব না-এ দোটানায় দোদুল্যমান ছিলাম। তাঁর ব্যক্তিত্বের প্রভাবে আমি তাকে এ বিষয়ে জিজ্ঞেস করতে সক্ষম হইনি। অবশেষে তিনি হজ্জের উদ্দেশে রওয়ানা হলে, আমিও তাঁর সঙ্গে গেলাম। প্রত্যাবর্তনের সময় আমরা যখন কোন একটি রাস্তা অতিক্রম করছিলাম, তখন তিনি প্রাকৃতিক প্রয়োজন পূরণের জন্য পথের মোড় ঘুরিয়ে একটি পিলু বৃক্ষের আড়ালে গেলেন।

ইব্‌নে আব্বাস রা. বলেন, তিনি প্রয়োজন সেরে না আসা পর্যন্ত আমি সেখানে দাঁড়িয়ে অপেক্ষা করলাম। এরপর তাঁর সঙ্গে পথ চলতে চলতে বললাম, আমীরুল মু'মিনীন! নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর স্ত্রীদের কোন দু'জন তার বিপক্ষে একমত হয়ে পরস্পর একে অন্যকে সহযোগিতা করেছিলেন? (অর্থাৎ, প্লান- পরিকল্পনা করে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে কষ্ট দিতে চেয়েছিলেন। নাসরুল বারী গ্রন্থকারের এ ব্যাখ্যাটি এখানে সঠিক নয় বলে আমরা মনে করি।) তিনি বললেন, তাঁরা দু'জন হল হাফসা ও আয়েশা রা.। ইব্‌নে আব্বাস রা. বলেন, আমি বললাম। আল্লাহর শপথ! আমি আপনাকে এ বিষয়ে জিজ্ঞেস করার জন্য এক বছর যাবত ইচ্ছা করেছিলাম। কিন্তু আপনার প্রভাবে আমার পক্ষে তা সম্ভব হয়নি। তখন উমর রা. বললেন, আল্লাহর শপথ! জাহেলী যুগে মহিলাদের কোন অধিকার আছে বলে আমরা মনে করতাম না। (না তাদের পরিত্যাক্ত সম্পদ থেকে কিছু দিত,না কোন বিষয়ে তাদের মতামত গ্রহণ করত।) অবশেষে আল্লাহ্ তা'আলা তাদের সম্পর্কে যে বিধান নাযিল করার ছিল তা নাযিল করলেন এবং তাদের হক হিস্যা এবং যা নির্দিষ্ট করার ছিল তা নির্দিষ্ট করলেন।

তিনি বলেন, একদিন আমি কোন এক বিষয়ে চিন্তা ভাবনা করছিলাম, এমতাবস্থায় আমার স্ত্রী আমাকে বললেন, কাজটি যদি আপনি এভাবে এভাবে করেন (তাহলে ভাল হবে)। আমি বললাম, তোমার কী প্রয়োজন? আমার কাজে তোমার এ অনধিকার চর্চা কেন? (যুক্তি দ্বারা অনধিকার চর্চা কেন করছ?) সে আমাকে বলল, হে খাত্তাবের পুত্র! কি আশ্চর্য, আপনি চান না , আমি আপনার কথার উত্তর দান করি অথচ আপনার কন্যা (হাফ্‌সা) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কথার পৃষ্ঠে কথা বলে থাকে। এমনকি একদিন তো সে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে রাগান্বিত করে ফেলে।

একথা শুনে উমর রা. দাঁড়িয়ে গেলেন এবং চাদরখানা নিয়ে (না থেমে সোজা) তার বাড়িতে চলে গেলেন। তিনি তাকে বললেন, বেটী! তুমি নাকি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কথার প্রতিউত্তর করে থাক, ফলে তিনি দিনভর মনঃক্ষুণ্ন থাকেন! এমনকি একদিন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে রাগান্বিত করে রেখেছ? হাফ্‌সা রা. বলেন, আল্লাহর কসম! আমরা (উম্মুল মুমিনীনগন) তো অবশ্যই তাঁর কথার জবাব দিয়ে থাকি। অর্থাৎ, প্রশ্নোত্তর করে থাকি। উমর রা. বলেন, আমি বললাম, জেনে রাখ! আমি তোমাকে আল্লাহর আযাব এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর অসন্তুষ্টি সম্পর্কে সতর্ক করছি। (এমনটি করলে তুমি ধ্বংস হয়ে যাবে।) রূপ-সৌন্দর্যের কারণে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ভালবাসা যে রমনীকে গর্বিতা করে রেখেছে, (রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ভালবাসার কারণে সে গর্বিতা) সে যেন তোমাকে প্রতারিত না করতে পারে। এ কথা বলে উমর রা. (হাফসা রা. - কে) হযরত আয়েশা রা. এর দিকে ইঙ্গিত করছিলেন। (উদ্দেশ্য হল আয়েশা রা. রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ভালবাসা অর্জন করে ফেলেছেন। তার দেখাদেখি তুমি অনুরূপ আচরন করনা।)

উমর রা. বলেন, এরপর আমি সেখান থেকে বেরিয়ে আসলাম এবং উম্মে সালামা রা. -এর ঘরে প্রবেশ করলাম ও এ বিষয়ে তাঁর সাথে কথাবার্তা বললাম। কারণ, তার সাথে আমার আত্মীয়তার সম্পর্ক ছিল। তখন উম্মে সালামা রা. বললেন, হে খাত্তাবের পুত্র! কি আশ্চর্য, তুমি প্রত্যেক ব্যাপারেই হস্তক্ষেপ কর,এখন দেখি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও তার স্ত্রীদের ব্যাপারেও হস্তক্ষেপ করতে চাচ্ছ। আল্লাহর কসম! তিনি আমাকে এমন কঠোরভাবে ধরলেন যে, আমার গোস্বাকে একেবারে শেষ (ঠাণ্ডা) করে দিলেন। এরপর আমি তাঁর কাছ থেকে চলে আসলাম।

আমার একজন আনসারী বন্ধু (আওস ইবনে খাওলা অথবা ইতবান ইবনে মালিক) ছিল। যদি আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কোন মজলিস থেকে অনুপস্থিত থাকতাম তাহলে সে এসে মজলিসের খবর আমাকে জানাত। আর সে যদি অনুপস্থিত থাকত তাহলে আমি এসে তাকে মজলিসের খবর জানাতাম। সে সময় আমরা গাসসানী বাদশাহর (জাবালা ইবনে আইহামের) আক্রমণের আশংকা করছিলাম। আমরা খবর পেয়েছিলাম, সে মদীনায় আগ্রাসন চালানোর জন্য মনস্থ করেছে। তাই আমাদের হৃদয়-মন এ ভয়ে শংকিত ছিল। (সর্বদা অন্তরে এ ভীতি মাথাচাড়া দিয়ে উঠত) এমন সময় আমার আনসারী বন্ধু এসে দরজায় করাঘাত করে বললেন, দরজা খুলুন, দরজা খুলুন। আমি বললাম, গাস্সানী এসে পড়েছে নাকি? তিনি বললেন, বরং এর চেয়েও সাংঘাতিক ঘটনা ঘটে গেছে। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর সহধর্মিণীদের থেকে পৃথক হয়ে গিয়েছেন। তখন আমি বললাম, হাফসা ও আয়েশার নাক ধূলায় ধুসরিত হোক।

এরপর আমি কাপড় নিয়ে বেরিয়ে চলে আসলাম। গিয়ে জানতে পারলাম, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একটি উঁচু টঙে অবস্থান করছেন। সিঁড়ি বেয়ে সেখানে পৌছতে হয়। সিঁড়ির মুখে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর একজন কালো হাবশী গোলাম (রাবাহ) বসা ছিল। আমি বললাম, বল, উমর ইব্নে খাত্তাব এসেছেন। ভেতরে আসার অনুমতি চাচ্ছেন। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে অনুমতি দিলেন। আমি তাঁকে এসব ঘটনা বললাম, এক পর্যায়ে আমি যখন এসব ঘটনা (হাফসাকে ধমকানো এবং উম্মে সালামাকে উপদেশদানের ঘটনা) বর্ণনা করলাম এবং উম্মে সালামার কথোপকথন পর্যন্ত পৌছলাম তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম মুচকি হাসলেন। এ সময় তিনি একটি চাটাইয়ের উপর শুয়ে ছিলেন। চাটাই এবং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মাঝে আর কিছুই ছিল না (চাটাইয়ের উপর কোন বিছানা ছিল না)। তাঁর মাথার নিচে ছিল খেজুরের ছালভর্তি চামড়ার একটি বালিশ এবং পায়ের কাছে ছিল সলম (কীকর) বৃক্ষের পাতার একটি স্তুপ ও মাথার উপর লটকানো ছিল চামড়ার একটি মশক। আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর পার্শ্বদেশে চাটাইয়ের নিশানাগুলো দেখে কাঁদতে লাগলাম। তিনি আমাকে বললেন,কাঁদছ কেন? বললাম, ইয়া রাসূলাল্লাহ্! কিসরা ও কায়সার সর্বপ্রকার পার্থিব আরাম আয়েশ ও ভোগ-বিলাসের মধ্যে ডুবে আছে, অথচ আপনি আল্লাহর রাসূল! (তাহলে আপনি এত কষ্টের জীবন কেন যাপন করছেন?)। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তুমি কি পছন্দ করো না যে, তারা দুনিয়া লাভ করুক, আর আমরা অখিরাত লাভ করি?

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল হাদীসের من اللتان تظاهرتا على النبى صلعم من ازواجه বাক্যে।

হাদীসটি ইমাম বুখারী র. বিবাহ অধ্যায়ে সবিস্তারে ৭৮০-৭৮২পৃষ্ঠায় এবং সংক্ষেপে ৭৮৫ পৃষ্ঠায়, পোশাক-পরিচ্ছদে-৮৬৮- ৮৬৯ পৃষ্ঠায় এবং খবরুল ওয়াহিদে ১০৭৮ পৃষ্ঠায়, এমনিভাবে সংক্ষপে ১০৭৭পৃষ্ঠায় এবং এস্থানে তাফসীরে উল্লেখ করেছেন। হাদীসটি ইমাম মুসলিম র. কিতাবুত তালাকে উল্লেখ করেছেন।

عبيد بن حنين-এটি তাসগীর সহকারে। যায়দ ইবনে খাত্তাবের আযাদকৃত দাস ছিলেন।

ای عدل عن الطريق منتهيا الى شجرة الاراك وهى الشجرة التى يتخذ منها المساويك:عدل الى الاراك

অর্থাৎ, পিলু গাছ।

قــاف-قرظـــا ও راء - এর উপর যবর যোগে এক প্রকার জঙ্গলি গাছের পাতা। যার দ্বারা চামড়া শোধন করা হয়। সম্ভবত তাকে 'কীকর' বলা হয়।

همزه - اهب: ও هاء - এর উপর যবর ও পেশ যোগে। এমন কাঁচা চামড়া যা শোধন করা হয়নি।

فيماهما فيه من النعم : وانواع زينة الدنيا

بسم الله الرحمن الرحيم

**بَاب وَإِذْ أَسَرَّ النَّبِيُّ إِلَى بَعْضِ أَزْوَاجِهِ حَدِيثًا فَلَمَّا نَبَّأَتْ بِهِ وَأَظْهَرَهُ اللَّهُ عَلَيْهِ عَرَّفَ بَعْضَهُ وَأَعْرَضَ عَنْ بَعْضٍ فَلَمَّا نَبَّأَهَا بِهِ قَالَتْ مَنْ أَنْبَأَكَ هَذَا قَالَ نَبَّأَنِي الْعَلِيمُ الْخَبِيرُ فِيهِ عَائِشَةُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ**

**২৫৮৫. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "সে সময়টি স্মরনযোগ্য,যখন নবী তাঁর সহধর্মীণীদের একজনকে গোপনে কিছু (সে কথাটি হল, এরপর আর কখনো আমি মধু সেবন করব না। অবশ্য এ বিষয়টি তুমি অন্য কাউকে বলবে না) বলেছিলেন। যখন সে তা অন্যকে বলে দিল এবং আল্লাহ্ নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে তা জানিয়ে দিলেন, তখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এ বিষয়ে কিছু ব্যক্ত করলেন এবং কিছু অব্যক্ত রাখলেন। যখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তা তাঁর সে স্ত্রীকে জানালেন, তখন সে বলল, কে আপনাকে এ বিষয়ে অবহিত করল। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "আমাকে অবহিত করেছেন তিনি যিনি সর্বজ্ঞ, সম্যক অবগত।"—৬৬ : ৩, পারা ২৮, রুকূ ১৯

এ বিষয়ে আয়েশা রা.ও একটি হাদীস নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** واذ اسر النبى অর্থাৎ, নবী আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখন কোন স্ত্রীকে গোপন কথা বললেন, আর বিশুদ্ধ ও অধিকাংশ বর্ণনা মতে সে গোপন কথাটি হল, নবী আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত যায়নাব রা.-এর কাছে মধু পান করেছিলেন, এটা অন্যান্য স্ত্রীর নিকট কষ্টকর মনে হল, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাদেরকে খুশি করার জন্য মধু পান না করার শপথ করেন। সেই সাথে বললেন যে, এটি কারো কাছে প্রকাশ করবে না। যাতে যায়নাবের কোন কষ্ট না হয়। কিন্তু তাঁর স্ত্রী অন্যদের কাছে এই গোপন বিষয়টি প্রকাশ করে দেন। যা পরবর্তী আয়াতে আসছে। ঐ গোপন বিষয়টি সম্পর্কে অন্যান্য বর্ণনাতে আরো কয়েকটি বিষয় বর্ণিত আছে। তবে অধিকাংশ ও বিশুদ্ধ বর্ণনায় যা আছে তা এখানে লেখা হল।-মা'আরিফুল কুরআন

صغوت ও اصغيت অর্থ ملت ধাবিত হওয়া لتصغى (যা সূরা আনআমে রয়েছে) লতমিল-এর সমার্থবোধক। যার অর্থ যেন তুমি ধাবিত হও।

وَإِنْ تَظَاهَرَا عَلَيْهِ فَإِنَّ اللَّهَ هُوَ مَوْلَاهُ وَجِبْرِيلُ وَصَالِحُ الْمُؤْمِنِينَ وَالْمَلَائِكَةُ بَعْدَ ذَلِكَ ظَهِيرٌ (٤)

ظهير: عون تظاهرون تعاونون وقال مجاهد قوا أنفسكم وأهليكم بتقوى الله وأدبوهم

এটি উল্লিখিত আয়াতের একাংশ। এমনিভাবে তোমরা যদি নবীর মোকাবিলায় উভয় থেকে কার্যক্রম চালাতে থাক তাহলে জেনে রেখো, নবীর সাহায্যকারী আল্লাহ, জিবরাঈল, ও নেককার মুসলমানরা। তাছাড়া ফেরেশতাগণও তাঁর সাহায্য করেন।

ظهير —عون-এর সমার্থবোধক। অর্থ- সাহায্যকারী। تظاهرون—تعاونون অর্থে ব্যবহৃত হয় (তোমরা পরস্পরে সাহায্য করো)।

**হযরত মুজাহিদ বলেন,** قُوا أَنْفُسَكُمْ وَأَهْلِيكُمْ نَارًا- এর উদ্দেশ্য হল, তোমরা নিজে নিজেকে এবং পরিবারের লোকজনকে আল্লাহ তা'আলার ভয়ের জন্য ওসিয়ত করো এবং তাদের আদব শিক্ষা দাও।

**حَدَّثَنَا** ابو عبد الله محمد بن اسماعيل بن ابراهيم بن المغيرة الجعفي رضي الله عنه (هكذا في النسخة الهندية) حَدَّثَنَا عَلِيٌّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا يَحْيَى بْنُ سَعِيدٍ قَالَ سَمِعْتُ عُبَيْدَ بْنَ حُنَيْنٍ قَالَ سَمِعْتُ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا يَقُولُ أَرَدْتُ أَنْ أَسْأَلَ عُمَرَ بْنَ الْخَطَّابِ رَضِيَ اللَّهُ عَنْهُ فَقُلْتُ يَا أَمِيرَ الْمُؤْمِنِينَ مَنْ الْمَرْأَتَانِ اللَّتَانِ تَظَاهَرَتَا عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَمَا أَتْمَمْتُ كَلَامِي حَتَّى قَالَ عَائِشَةُ وَحَفْصَةُ

৪৩৭. মুহাম্মদ ইব্‌নে ইসমাঈল ইব্‌নে ইবরাহীম ইব্‌নে মুগীরা আল-জু'ফী রা. ...... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি উমর রা. -কে জিজ্ঞেস করতে মনস্থ করলাম। আমি বললাম, আমীরুল মু'মিনীন! নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণীদের কোন্ দুজন তাঁর ব্যাপারে একমত হয়ে পরস্পর একে অন্যকে সহযোগিতা করেছিলেন? আমি আমার কথা শেষ না করতেই তিনি বললেন, "আয়েশা এবং হাফসা রা."।

## بَاب إِنْ تَتُوبَا إِلَى اللَّه فَقَدْ صَغَتْ قُلُوبُكُمَا صَغَوْتُ وَأَصْغَيْتُ ملْتُ لتَصْغَى لتَميلَ

**২৫৮৬. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : -"যদি তোমরা উভয়ে অনুতপ্ত হয়ে আল্লাহর দিকে প্রত্যাবর্তন কর, যেহেতু তোমাদের হৃদয় ঝুঁকে পড়েছে। আল্লাহ্ তোমাদের ক্ষমা করে দেবেন।"-৬৬ : ৪

صَغَوْتُ এবং أَصْغَيْتُ উভয়ের অর্থ- مِلْتُ মানে-আমি ঝুঁকে পড়েছি। لِتَصْغَى অর্থ যেন সে অনুরাগী হয়, ঝুঁকে পড়ে।

## بَاب و إِنْ تَظَاهَرَا عَلَيْه فَإِنَّ اللَّهَ هُوَ مَوْلَاهُ وَجبْرِيلُ وَصَالحُ الْمُؤْمنينَ وَالْمَلَائكَةُ بَعْدَ ذَلكَ ظَهيرٌ عَوْنٌ تَظَاهَرُونَ تَعَاوَنُونَ وَقَالَ مُجَاهدٌ قُوا أَنْفُسَكُمْ وَأَهْليكُمْ أَوْصُوا أَنْفُسَكُمْ وَأَهْليكُمْ بتَقْوَى اللَّه وَأَدِّبُوهُمْ

**২৫৮৭. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "কিন্তু তোমরা যদি নবীর বিরুদ্ধে একে অপরের পৃষ্ঠপোষকতা কর, তবে জেনে রাখ, আল্লাহই তাঁর বন্ধু এবং জিবরাঈল ও সৎকর্মপরায়ণ মু'মিমনগণও। উপরন্তু অন্যান্য ফেরেশতাও তাঁর সাহায্যকারী।"-৬৬ : ৪

ظَهِيرٌ অর্থ- সাহায্যকারী تَظَاهَرُونَ মানে - পরস্পর তোমরা একে অপরকে সাহায্য করছ। মুজাহিদ র. বলেন, قُوا أَنْفُسَكُمْ وَأَهْلِيكُمْ - তোমরা নিজেদেরকে এবং তোমাদের পরিবার-পরিজনকে, তাকওয়া অবলম্বন করার জন্য ওসীয়ত কর এবং তাদেরকে আদব শিক্ষা দাও।

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا يَحْيَى بْنُ سَعِيدٍ قَالَ سَمِعْتُ عُبَيْدَ بْنَ حُنَيْنٍ يَقُولُ سَمِعْتُ ابْنَ عَبَّاسٍ يَقُولُ كُنْتُ أُرِيدُ أَنْ أَسْأَلَ عُمَرَ عَنْ الْمَرْأَتَيْنِ اللَّتَيْنِ تَظَاهَرَتَا عَلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَمَكَثْتُ سَنَةً فَلَمْ أَجِدْ لَهُ مَوْضِعًا حَتَّى خَرَجْتُ مَعَهُ حَاجًّا فَلَمَّا كُنَّا بِظَهْرَانَ ذَهَبَ عُمَرُ لِحَاجَتِهِ فَقَالَ أَدْرِكْنِي بِالْوَضُوءِ فَأَدْرَكْتُهُ بِالْإِدَاوَةِ فَجَعَلْتُ أَسْكُبُ عَلَيْهِ الْمَاءَ وَرَأَيْتُ مَوْضِعًا فَقُلْتُ يَا أَمِيرَ الْمُؤْمِنِينَ مَنْ الْمَرْأَتَانِ اللَّتَانِ تَظَاهَرَتَا قَالَ ابْنُ عَبَّاسٍ فَمَا أَتْمَمْتُ كَلَامِي حَتَّى قَالَ عَائِشَةُ وَحَفْصَةُ

৪৩৮. হুমাইদী র........ ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যে, দু'জন মহিলা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর বিরুদ্ধে পরস্পর একে অন্যকে সাহায্য করেছিল, তাদের সম্পর্কে উমর রা. -কে আমি জিজ্ঞেস করার ইচ্ছা করছিলাম। কিন্তু জিজ্ঞেস করার সুযোগ না পেয়ে আমি এক বছর পর্যন্ত অপেক্ষা করলাম। অবশেষে একবার হজ্জ করার উদ্দেশ্যে তাঁর সঙ্গে আমি যাত্রা করলাম। আমরা (ফেরার সময়) মাররুজ জাহরান নামক স্থানে পৌঁছলে উমর রা. প্রাকৃতিক প্রয়োজনে গেলেন। এরপর আমাকে বললেন, আমার জন্য ওযুর পানির ব্যবস্থা কর। আমি পাত্র ভরে পানি নিয়ে আসলাম এবং ঢেলে দিতে লাগলাম। প্রশ্ন করার সুযোগ মনে করে আমি তাঁকে বললাম, হে আমীরুল মু'মিনীন! ঐ দু'জন মহিলা কারা, যারা পরস্পর একে অন্যকে সাহায্য করেছিল? (নাসরুল বারী গ্রন্থকার এখানে তরজমা করেছেন "যারা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর ব্যাপারে প্লান - পরিকল্পনা তৈরি করেছিলেন?' আমার মতে এটি ঠিক নয়। কারণ, এটি দুরভিসন্ধি বুঝায়। নবী পরিবারের জন্য এরূপ শব্দ ব্যবহার অনুচিত। তাজাহুরের এ অর্থ আমি কোথাও দেখিনি।-অনুবাদক) ইব্‌নে আব্বাস রা. বলেন, আমি আমার কথা শেষ না করতেই তিনি বললেন, "আয়েশা ও হাফসা রা."।

## بَاب قَوْلُهُ عَسَى رَبُّهُ إِنْ طَلَّقَكُنَّ أَنْ يُبَدِّلَهُ أَزْوَاجًا خَيْرًا مِنْكُنَّ مُسْلِمَاتٍ مُؤْمِنَاتٍ قَانِتَاتٍ تَائِبَاتٍ عَابِدَاتٍ سَائِحَاتٍ ثَيِّبَاتٍ وَأَبْكَارًا

**২৫৮৮. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "যদি নবী তোমাদের সকলকে পরিত্যাগ করেন, তবে তাঁর প্রতিপালক শীঘ্রই তাঁকে দিবেন তোমাদের চেয়ে উৎকৃষ্টতর স্ত্রী, যারা হবে আত্মসমর্পণকারী, বিশ্বাসী, অনুগত, তওবাকারী, ইবাদতকারী, সিয়াম পালনকারী, অকুমারী এবং কুমারী।"–৬৬ : ৫, পারা ২৮, রুকূ ১৯

পবিত্র স্ত্রীগণ হলেন উম্মুল মুমিনীন রা.। ফলে এ সন্দেহ যেন না হয় যে তাদের চেয়েও উত্তম মহিলা তৎকালীন সময়ে মওজুদ ছিল। হতে পারে তখন ছিল না আর যখন প্রয়োজন হবে তখন আল্লাহ তা'আলা অন্য মহিলাদের তাদের চেয়েও উত্তম বানিয়ে দিবেন।

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ عَوْنٍ حَدَّثَنَا هُشَيْمٌ عَنْ حُمَيْدٍ عَنْ أَنَسٍ قَالَ قَالَ عُمَرُ رَضِيَ اللَّهُ عَنْهُ اجْتَمَعَ نِسَاءُ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي الْغَيْرَةِ عَلَيْهِ فَقُلْتُ لَهُنَّ عَسَى رَبُّهُ إِنْ طَلَّقَكُنَّ أَنْ يُبَدِّلَهُ أَزْوَاجًا خَيْرًا مِنْكُنَّ فَنَزَلَتْ هَذِهِ الْآيَةُ

৪৩৯. আমর ইব্‌নে আউন র........ আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর রা. বলেছেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে সচেতন করার জন্য তাঁর সহধর্মিণীগণ ঐক্যবদ্ধ হয়েছিলেন। আমি তাঁদেরকে বললাম, যদি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাদের সকলকে পরিত্যাগ করেন তবে তাঁর প্রতিপালক শীঘ্রই তাঁকে দেবেন তোমাদের চেয়ে উৎকৃষ্টতর স্ত্রী। তখন এ আয়াতটি নাযিল হয়েছিল।

শিরোনামের সাথে উক্ত হাদীসটির মিল স্পষ্ট। উক্ত হাদীসে আয়াত অবতরণের প্রেক্ষাপট স্পষ্টভাবে উল্লেখ করা হয়েছে। হাদীসটি নামায অধ্যায়ে ৫৮পৃষ্ঠায় এসেছে।

বুখারী ৭৩১

## سُورَةُ الْمُلْكِ تَبَارَكَ الَّذِي بِيَدِهِ الْمُلْكُ

## সূরা মুল্‌ক

আয়াত ৩০, রুকূ ২, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম সূরা মুলক।

تَبَارَكَ الَّذِي بِيَدِهِ الْمُلْكُ التَّفَاوُتُ الِاخْتِلَافُ وَالتَّفَاوُتُ وَالتَّفَوُّتُ وَاحِدٌ تَمَيَّزُ تَقَطَّعُ مَنَاكِبِهَا جَوَانِبِهَا تَدَّعُونَ وَتَدْعُونَ وَاحِدٌ مِثْلُ تَذَكَّرُونَ وَتَذْكُرُونَ وَيَقْبِضْنَ يَضْرِبْنَ بِأَجْنِحَتِهِنَّ وَقَالَ مُجَاهِدٌ صَافَّاتٍ بَسْطُ أَجْنِحَتِهِنَّ وَنُفُورٌ الْكُفُورُ

التَّفَاوُتُ অর্থ বিভিন্নতা। التَّفَاوُتُ এবং التَّفَوُّتُ শব্দ দু'টো একই অর্থবোধক। تَمَيَّزُ অর্থ টুকরো হয়ে যাবে বা ফেটে পড়বে। مَنَاكِبِهَا

অর্থ তার দিগদিগন্ত। تَدْعُونَ এবং تَدَّعُونَ বাক্যদ্বয় تَذْكُرُونَ ও تَذَكَّرُونَ -এর মতই। يَقْبِضْنَ অর্থ তারা তাদের পাখা মেলে উড়ে বেড়ায়। মুজাহিদ র. বলেন, صَافَّاتٍ অর্থ তারা তাদের পাখা বিস্তার করে। نُفُورٌ অর্থ কুফর ও সত্যবিমুখতা।

التَّفَاوُتُ الِاخْتِلَافُ وَالتَّفَاوُتُ وَالتَّفَوُّتُ وَاحِدٌ الِاخْتِلَافُ وَالتَّفَاوُتُ وَالتَّفَوُّتُ وَاحِدٌ : এতে ইঙ্গিত রয়েছে مَا تَرَى فِي خَلْقِ الرَّحْمَنِ مِنْ تَفَاوُتٍ فَارْجِعِ الْبَصَرَ هَلْ تَرَى مِنْ فُطُورٍ (٣) আয়াতের দিকে। অর্থাৎ, তমি আল্লাহর সৃষ্টিতে কোন তফাৎ বা অনিয়ম দেখতে পাবে না। তিনি বলেন, التَّفَاوُتُ মানে ইখতিলাফ তথা অনিয়ম অসংলগ্নতা। التَّفَاوُتُ বাবে তাফাউল থেকে এবং تفوت বাবে تفعل থেকে সমার্থক।

تَمَيَّزُ تَقَطَّعُ : এতে ইঙ্গিত রয়েছে- تكاد تميز من الغيظ আয়াতের দিকে। -পারা ২৯,রুকূ১)

مَنَاكِبِهَا جَوَانِبِهَا ইমাম বুখারী র. বলেন, مَنَاكِبِهَا অর্থ জমিনের দিগদিগন্ত।

تَدَّعُونَ وَتَدْعُونَ وَاحِدٌ مِثْلُ تَذَّكَّرُونَ وَتَذْكُرُونَ : এতে ইঙ্গিত হলوقيل هذا الذي كنتم به تدعون আয়াতের দিকে। তথা এটিই সে জিনিস যা তোমরা দাবী করতে। ইমাম বুখারী র. বলেন, تَدَّعُونَ এবংتَدْعُونَ বাক্যদ্বয় تَذْكُرُونَ ও تَذَّكَّرُونَ - এর মতই।

وَيَقْبِضْنَ يَضْرِبْنَ بِأَجْنِحَتِهِنَّ : এতে ইঙ্গিত হল أَوَلَمْ يَرَوْا إِلَى الطَّيْرِ فَوْقَهُمْ صَافَّاتٍ وَيَقْبِضْنَ আয়াতের দিকে। তথা يَقْبِضْنَ অর্থাৎ, "তারা কি তাদের উপর পাখীগুলোর দিকে নজর দেয় না যে,এগুলো পাখা মেলে উড়ে বেড়ায়, আবার কখনো পাখাগুলো সংকুচিত করে..।"

وَقَالَ مُجَاهِدٌ صَافَّاتٍ بَسْطُ أَجْنِحَتِهِنَّ : মুজাহিদ র. বলেন, صَافَّاتٍ অর্থ তারা তাদের পাখা বিস্তার করে। وَنُفُورٌ الْكُفُورُ:نُفُورٌ অর্থ কুফর ও সত্যবিমুখতা।

বুখারী ৭৩১

## سُورَةُ الْقَلَمِ
## সূরা কলম

আয়াত ৫২, রুকূ-২, মক্কী

سُورَةُ ن وَالْقَلَمِ وَقَالَ قَتَادَةُ حَرْدٍ جِدٍّ فِي أَنْفُسِهِمْ وَقَالَ ابْنُ عَبَّاسٍ يَتَخَافَتُونَ يَنْتَجُونَ السِّرَارَ وَالْكَلَامَ الْخَفِيَّ وَقَالَ ابْنُ عَبَّاسٍ لَضَالُّونَ أَضْلَلْنَا مَكَانَ جَنَّتِنَا وَقَالَ غَيْرُهُ كَالصَّرِيمِ كَالصُّبْحِ انْصَرَمَ مِنَ اللَّيْلِ وَاللَّيْلِ انْصَرَمَ مِنَ النَّهَارِ وَهُوَ أَيْضًا كُلُّ رَمْلَةٍ انْصَرَمَتْ مِنْ مُعْظَمِ الرَّمْلِ وَالصَّرِيمُ أَيْضًا الْمَصْرُومُ مِثْلُ قَتِيلٍ وَمَقْتُولٍ

কাতাদা র. বলেন, حَرْدٍ অর্থ আন্তরিকভাবে চেষ্টা করা। ইব্‌নে আব্বাস রা. বলেন, يَتَخَافَتُونَ -তারা চুপিসারে গোপন কথা বলে। لَضَالُّونَ অর্থ আমরা আমাদের জান্নাতের স্থানের কথা ভুলে গিয়েছি। ইব্‌নে আব্বাস রা. ব্যতীত অন্যান্য ভাষ্যকার বলেছেন, كَالصَّرِيمِ অর্থ রাত থেকে বিচ্ছিন্ন প্রভাতের মত বা দিন থেকে বিচ্ছিন্ন রাতের মত। الصَّرِيمُ ঐ বালুকণাকেও বলা হয় যা বালুস্তূপ হতে বিচ্ছিন্ন। الصَّرِيمُ ও الْمَصْرُومُ শব্দদ্বয় قَتِيلٍ এবং مَقْتُولٍ - এর মত।

وَقَالَ قَتَادَةُ حَرْدٍ جِدٍّ فِي أَنْفُسِهِمْ:এতে ইঙ্গিত হল وغدوا علي حرد قادرين আয়াতের দিকে। তথা তারা না দেয়ার ব্যাপারে নিজেদের ধারনা অনুযায়ী ক্ষমতাবান মনে করছিল (মিসকীন প্রমূখকে না দিয়ে সব ফল ঘরে তুলে নিয়ে আসতে পারবে) কাতাদা র. বলেন, حَرْدٍ অর্থ আন্তরিকভাবে চেষ্টা করা।

হাফিজ আসকালানী র. বলেন, আবদুর রাযযাক মামার- কাতাদা সূত্রে বলেন, এ বাগান ছিল এক বৃদ্ধের। তিনি তার এক বছরের খোরাক রেখে দিয়ে উদ্বৃত্ত সদকা করে দিতেন। কিন্তু তার ছেলেরা তাকে তা করতে বারন করে। তাদের পিতা যখন মারা যান তখন তারা সকালে বাগানে প্রবেশ করে বলল, আজকে কোন মিসকীন তোমাদের কাছে প্রবেশ করতে পারবে না। তারা না দেয়ার ব্যাপারে নিজেদের ধারনা অনুযায়ী ক্ষমতাবান মনে করছিল। কেউ কেউ বলেছেন, حرد- বাগানটির নাম। আর কেউ কেউ বলেছেন, তাদের জনপদের নাম। আবূ উবায়দা র. এ ব্যাপারে আরো কয়েকটি উক্তি বর্ণনা করেছেন-১. ইচ্ছা, ২. বারন, ক্রোধও হিংসা। -ফাতহুল বারী

## بَابٌ عُتُلٍّ بَعْدَ ذَلِكَ زَنِيمٍ

**২৫৮৯. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "রূঢ় স্বভাব এবং তদুপরি কুখ্যাত ।"-৬৮ : ১৩

**حَدَّثَنَا** مَحْمُودٌ حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ بْنُ مُوسَى عَنْ إِسْرَائِيلَ عَنْ أَبِي حَصِينٍ عَنْ مُجَاهِدٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عُتُلٍّ بَعْدَ ذَلِكَ زَنِيمٍ قَالَ رَجُلٌ مِنْ قُرَيْشٍ لَهُ زَنَمَةٌ مِثْلُ زَنَمَةِ الشَّاةِ

৪৪০. মাহমুদ র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি زنيم (রূঢ় স্বভাব, তদুপরি কুখ্যাত) আয়াতের ব্যাখ্যায় বলেন, এ হল কুরাইশ গোত্রের এমন এক ব্যক্তি, যার ঘাড়ে বকরীর চিহ্নের মত একটি বিশেষ চিহ্ন ছিল ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে উক্ত হাদীসের মিল স্পষ্ট । কোন কোন কপিতে ইমাম বুখারী রা.-এর উস্তাদ 'মাহমূদ' এর স্থলে মুহাম্মদ রয়েছে ।

আল্লামা আইনী র. বলেন, فان صح فهو الهزيلي যদি এটি বিশুদ্ব হয় তবে তিনি হলেন হুযালী ।

ابى حصين: حاء এর উপর যবর ও صاد এর নীচে যের যোগে । তার নাম উসমান ইবনে আসিম ।

قال رجل من قريش : ইবনে আব্বাস রা. বলেন, الزنيم هو رجل من قريش له زنمة مثل زنمة الشاة -زنيم অর্থ: ১. বদনামী ব্যক্তি । মন্দ কোন নিদর্শনে প্রসিদ্ধ । যেমন, জারজ সন্তান প্রভৃতি । ২. ঐ ব্যক্তি যে পরবর্তীতে কোন বংশে যুক্ত হয় অথচ সে সেই বংশোদ্ভুত নয় । ৩. অতিরিক্ত বস্তু অর্থাৎ, নিরর্থক বস্তু । যেমন পাঁচ আঙ্গুলের স্থলে ছয় আঙ্গুল বিশিষ্ট হওয়া । জানা গেল زنيم এর অর্থ সম্পর্কে কয়েকটি অভিমত রয়েছে । হযরত ইবনে আব্বাস রা. থেকে বর্ণিত, এস্থানে زنيم দ্বারা উদ্দেশ্য ওয়ালীদ ইবনে মুগীরা । কুরাইশের মধ্যে সে বংশের দিক দিয়ে ছিল অভিযুক্ত । ইত্যাদি ।

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ مَعْبَدِ بْنِ خَالِدٍ قَالَ سَمِعْتُ حَارِثَةَ بْنَ وَهْبٍ الْخُزَاعِيَّ قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ أَلَا أُخْبِرُكُمْ بِأَهْلِ الْجَنَّةِ كُلُّ ضَعِيفٍ مُتَضَعِّفٍ لَوْ أَقْسَمَ عَلَى اللَّهِ لَأَبَرَّهُ أَلَا أُخْبِرُكُمْ بِأَهْلِ النَّارِ كُلُّ عُتُلٍّ جَوَّاظٍ مُسْتَكْبِرٍ

৪৪১. আবু নুআঈম র........ হারিস ইব্‌নে ওয়াহাব খুযাঈ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি, আমি কি তোমাদেরকে জান্নাতী লোকদের পরিচয় বলব না? তারা দুর্বল এবং অসহায়; কিন্তু (আল্লাহ তা'আলার নিকট মর্যাদা এই যে,) তাঁরা যদি কোন বিষয়ে আল্লাহর নামে শপথ করে বসেন, তাহলে তা পূরণ করে দেন । আমি কি তোমাদেরকে জাহান্নামী লোকদের পরিচয় বলব না? তারা রূঢ় স্বভাব, অধিক মোটা এবং অহংকারী তারাই জাহান্নামী ।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল كل عتل-শব্দে । হাদীসটি ইমাম বুখারী র. আদব অধ্যায়েঃ -৮৯৭, আইমান ও মান্নত অধ্যায়েঃ ৯৮৫ পৃষ্ঠায় এবং এস্থানে ৭৩১ পৃষ্ঠায় উল্লেখ করেছেন । এই হাদীস থেকে জানা গেল জান্নাতবাসীগণ খুব বেশি মুস্তাজাবুদ দা'ওয়াত হয়ে থাকেন । যদিও বাহ্যত দূর্বল এবং অখ্যাত হয়ে থাকেন । কিন্তু আল্লাহর মহব্বতে তাদের অন্তর পূর্ণ থাকে ।

عتل-صيغه صفت কঠোর স্বভাবী , পেটুক বা বেশি ভক্ষণকারী , যে ব্যক্তি নসীহতকে কিছুই মনে করে না ।

جواظ- :جيم এর উপর যবর ও واو-এর উপর تشديد যোগে । অর্থ এমন মোটা-সোটা ব্যক্তি যে চলাফেরার সময় সময় অহংকার করে । কেউ বলেন, ফাসিক ব্যক্তি । কেউ বলেন, পেটুক । আল্লামা কিরমানী র. প্রমূখ ব্যাখ্যাতার মতে অধিকাংশ জান্নাতবাসী এমন হবে । অধিকাংশ জাহান্নামবাসী হবে দ্বিতীয় প্রকারের । উভয় প্রকারে সবাই এ ধরনের হবে এমন নয় ।-কাস্তাল্লানী

## بَاب يَوْمَ يُكْشَفُ عَنْ سَاق

**২৫৯০. অনুচ্ছেদ :** আল্লাহ্র তা'আলার বাণী : "স্মরণ কর, সে চরম সংকট দিনের কথা ।"–সূরা কলম-৬৮ : ৪২

পূর্ণ আয়াতটি হল يَوْمَ يُكْشَفُ عَنْ سَاق ويدعون الي السجود "স্মরনযোগ্য সে চরম সংকট দিনের কথা, যেদিন পায়ের গোছার তাজাল্লী প্রকাশ করা হবে,লোকজনকে সিজদার দিকে আহবান করা হবে, তখন এসব কাফের সিজদা করতে পারবে না ।"-সূরা কলম-৬৮ : ৪২

সাকের ঘটনা বুখারী মুসলিমের রেওয়ায়াতে মারফূ আকারে এভাবে এসেছে-আল্লাহ তাআলা কিয়ামতের ময়দানে স্বীয় সাক প্রকাশ করবেন । সাক বলে পায়ের গোছাকে । এটি বিশেষ কোন সিফাত । কোন বিশেষ সম্পর্কের কারনে এটিকে সাক বলা হয়েছে । যেমন কুরআন মজীদে 'হাত' -এর কথা এসেছে । এ ধরনের অর্থগুলোকে বলে মুতাশাবিহাত । এ হাদীসে আছে- এ তাজাল্লী দেখে সমস্ত মুমিন-মুমিনাত সিজদায় পতিত হবে । কিন্তু যারা রিয়া বা লোক দেখানোর উদ্দেশ্যে সিজদা করত তাদের কোমর তক্তার মত শক্ত হয়ে যাবে । তারা সিজদা করতে পারবে না । সিজদার জন্য আহবানের ফলেএ সন্দেহ করবে না যে,সেটি তো দারুত তাকলীফ নয় । কারণ, আহবান করার অর্থ সিজদার নির্দেশদান নয় বরং সে তাজাল্লীর এ প্রভাব হবে যে, সবাই বাধ্য হয়ে সিজদা করতে চাইবে । মুমিনরা সিজদা করতে পারবে , রিয়াকার ও মুনাফিকরা সিজদা করতে সক্ষম হবে না । আর কাফেররা যে সিজদা করতে পারবে না তাতো উত্তমরূপেই বুঝা যায় ।-মা'আরিফ

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ خَالِدِ بْنِ يَزِيدَ عَنْ سَعِيدِ بْنِ أَبِي هِلَالٍ عَنْ زَيْدِ بْنِ أَسْلَمَ عَنْ عَطَاءِ بْنِ يَسَارٍ عَنْ أَبِي سَعِيدٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ يَكْشِفُ رَبُّنَا عَنْ سَاقِهِ فَيَسْجُدُ لَهُ كُلُّ مُؤْمِنٍ وَمُؤْمِنَةٍ فَيَبْقَى كُلُّ مَنْ كَانَ يَسْجُدُ فِي الدُّنْيَا رِيَاءً وَسُمْعَةً فَيَذْهَبُ لِيَسْجُدَ فَيَعُودُ ظَهْرُهُ طَبَقًا وَاحِدًا

৪৪২. আদম র....... আবু সাঈদ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি, আমাদের প্রতিপালক (কিয়ামত দিবসে) যখন তার কুদরতী পায়ের গোড়ালির জ্যোতি বিকীর্ণ করবেন, তখন ঈমানদার নারী ও পুরুষ সবাই তাকে সিজদা করবে । কিন্তু যারা দুনিয়াতে লোক দেখানো ও প্রচারের জন্য সিজদা করত, তারা কেবল অবশিষ্ট থাকবে । তারা সিজদা করতে ইচ্ছা করলে তাদের পৃষ্ঠদেশ একখন্ড কাষ্ঠের মত শক্ত হয়ে যাবে । (সিজদায় সক্ষম হবে না)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল يكشف ربنا عـن سـاقه এ অংশের সাথে । এই হাদীসটি শাফাআতের হাদীসটির সংক্ষিপ্ত রূপ ।

يكـشف ربنـا عـن سـاقه : বাক্যটি মুতাশাবিহাতের অন্তর্ভুক্ত । এ সম্পর্কে আলেমদের দুটি মত পাওয়া যায় । ১. অধিকাংশ সলফে সালেহীন অথবা সবার মত হল, এ বিষয়টি পূর্ণভাবে আল্লাহর দায়িত্বে অর্পণ করা , এর প্রতি ঈমান আনা এবং এরূপ বিশ্বাস করা যা আল্লাহ আল্লাহ তা'আলার মাহাত্ম্যের সাথে সামঞ্জস্যপূর্ণ হয় । দ্বিতীয় মতটি হল কিছু সংখ্যক মুতাকাল্লিমীনের । তাদের মত হল সাধ্য অনুযায়ী ব্যাখ্যাদান ।

## سُورَةُ الْحَاقَّة
## সূরা হাক্কা

سُورَةُ الْحَاقَّة قَالَ ابْنُ جُبَيْرٍ عِيشَةٍ رَاضِيَةٍ يُرِيدُ فِيهَا الرِّضَا الْقَاضِيَةَ الْمَوْتَةَ الْأُولَى الَّتِي مُتُّهَا لَمْ أُحْيَ بَعْدَهَا مِنْ أَحَدٍ عَنْهُ حَاجِزِينَ أَحَدٌ يَكُونُ لِلْجَمْعِ وَلِلْوَاحِدِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْوَتِينَ نِيَاطُ الْقَلْبِ قَالَ ابْنُ عَبَّاسٍ طَغَى كَثُرَ وَيُقَالُ بِالطَّاغِيَةِ بِطُغْيَانِهِمْ وَيُقَالُ طَغَتْ عَلَى الْخُزَّانِ كَمَا طَغَى الْمَاءُ عَلَى قَوْمِ نُوحٍ

عِيشَةٍ رَاضِيَةٍ সন্তোষজনক জীবন। الْقَاضِيَةَ অর্থ প্রথম মৃত্যুটাই যদি এমন হত যে, তারপর আর জীবিত না করা হত مِنْ أَحَدٍ عَنْهُ حَاجِزِينَ অর্থ তোমাদের মধ্যে এমন কেউ নেই, যে তাকে রক্ষা করতে পারে। أَحَدٌ শব্দটি একবচন ও বহুবচন উভয়ের জন্যই ব্যবহৃত হয়। ইব্‌নে আব্বাস রা. বলেন, الْوَتِينَ অর্থ হৃদপিণ্ডের সাথে সংযুক্ত রগ। ইব্‌নে আব্বাস রা. আরো বলেন, طَغَى অর্থ অতিরিক্ত হয়েছে বা অধিক হয়েছে। বলা হয় بِالطَّاغِيَةِ অর্থ তাদের বিদ্রোহ এবং কুফরীর কারণে। বলা হয় - طَغَتْ عَلَى الْخَزَّانِ كَمَا طَغَى الْمَاءُ عَلَى قَوْمِ نُوحٍ

অর্থ- বায়ু নিয়ন্ত্রণের বাইরে চলে গেছে এবং সামূদ সম্প্রদায়কে ধ্বংস করে দিয়েছে। যেমন পানি নূহ সম্প্রদায়ের নিয়ন্ত্রণের বাইরে চলে গিয়েছিল।

قَالَ ابْنُ جُبَيْرٍ عِيشَةٍ رَاضِيَةٍ يُرِيدُ فِيهَا الرِّضَا : ইঙ্গিত হল فهو في عيشة راضية আয়াতের দিকে। উদ্দেশ্য হল তারা সন্তোষজনক জীবন লাভ করবে।

তিনি বলেন, এ আয়াতে رَاضِيَةٍ দ্বারা সন্তোষ উদ্দেশ্য। যেহেতু رَاضِيَةٍ শব্দটি عِيشَةٍ এর সিফাত হতে পারে না এজন্য এ ব্যাখ্যা করতে হবে। মূলত এটি صاحب عيش এর সিফাত। অর্থাৎ, সে জীবনে সন্তুষ্ট হবে এজন্য عِيشَةٍ শব্দটি হল استعارة بالكناية।

الْقَاضِيَةَ الْمَوْتَةَ الْأُولَى الَّتِي مُتُّهَا لَمْ أُحْيَ بَعْدَهَا : ইঙ্গিত হল يَا لَيْتَهَا كَانَتِ الْقَاضِيَةَ (٢٧) مَا أَغْنَى عَنِّي مَالِيَهْ (٢٨) আয়াতের দিকে। "তারা কতই না ভাল হতো যদি প্রথম মৃত্যুই সব শেষ করে দিত (আফসোস) আমার সম্পদ আমার কোন কাজে আসল না।" ২৯ রুকূ ৫

তিনি বললেন, আয়াতে الْقَاضِيَةَ দ্বারা উদ্দেশ্য প্রথম মৃত্যু। অর্থাৎ, প্রথম মৃত্যুতে আমি প্রাণ হারিয়েছি এরপর যদি আর জীবন লাভ না করতাম! الْقَاضِيَةَ এর আসল অর্থ হল সংহারকারী, সমাপ্তকারী, সাঙ্গকারী এরূপ মৃত্যু যার পর আর জীবন থাকে না। সবকিছু সাঙ্গ হয়ে যায়।

مِنْ أَحَدٍ عَنْهُ حَاجِزِينَ أَحَدٌ يَكُونُ لِلْجَمْعِ وَلِلْوَاحِدِ : ইঙ্গিত হল, فَمَا مِنْكُمْ مِنْ أَحَدٍ عَنْهُ حَاجِزِينَ (٤٧) আয়াতের দিকে। "অতঃপর তোমাদের মধ্যে কেউ তার সে শাস্তি থেকে রক্ষাকারীও হবে না।" পারা ২৯ রুকূ ৬। তিনি বললেন, আয়াতের أَحَد শব্দটি একবচন ও বহুবচন উভয়ের জন্য আসে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْوَتِينَ نِيَاطُ الْقَلْبِ ইঙ্গিত হল, ثُمَّ لَقَطَعْنَا مِنْهُ الْوَتِينَ (٤٦) আয়াতের দিকে। "অতপর আমি তাদের অন্তরের শিরা কেটে দিতাম।" পারা ২৯ রুকূ ৬। হযরত ইবনে আব্বাস রা. বললেন, الْوَتِينَ এর অর্থ হল, অন্তরের শিরা। যা কর্তিত হলে মানুষ মরে যায়।

قَالَ ابْنُ عَبَّاسٍ طَغَى كَثُرَ وَيُقَالُ بِالطَّاغِيَةِ بِطُغْيَانِهِمْ وَيُقَالُ طَغَتْ عَلَى الْخَزَّانِ كَمَا طَغَى الْمَاءُ عَلَى قَوْمِ نُوحٍ : ইঙ্গিত হল, انا لما طغي الماء حملناكم في الجارية আয়াতের দিকে। (নূহ আ. এর সময়) "তোমাদের বড়দেরকে যারা ঈমানদার ছিল এবং তাদের মুক্তি হয়েছিল তোমাদের অস্তিত্বের কারণ,তাদের কিশতিতে তুলে দিলাম। (আর বিদ্রোহীদেরকে আমি ডুবিয়ে দিলাম।)" -পারা ২৯ রুকূ ৫।

হযরত ইবনে আব্বাস র. বলেন, আয়াতে طَغَى এর অর্থ হল পানি প্রচুর হয়েছে। (এমনকি পাহাড়গুলোর উপরে পানি পৌঁছে গেছে)।

وَيُقَالُ بِالطَّاغِيَةِ بِطُغْيَانِهِمْ : ইঙ্গিত হল, فَأَمَّا ثَمُودُ فَأُهْلِكُوا بِالطَّاغِيَةِ (٥) আয়াতের দিকে। "সামুদ সম্প্রদায় প্রবল নিনাদে ধ্বংসপ্রাপ্ত হয়েছে।" পারা ২৯, রুকূ ৫।

হযরত ইবনে আব্বাস রা. বললেন, নিজেদের অবাধ্যতা (নাফরমানির কারণে) তাদের ধ্বংস করা হয়েছে।

وَيُقَالُ طَغَتْ عَلَى الْخَزَّانِ : বলা হয় (অর্থাৎ, الطَّاغِيَة দ্বারা উদ্দেশ্য প্রবল ঝড়-ঝঞ্ঝা। এ ঝড়-ঝঞ্ঝা এত প্রবল আকার ধারণ করেছিল যে, ফেরেশতাদের নিয়ন্ত্রণের বাইরে চলে গিয়েছিল। যেরূপ পানি হযরত নূহ আ. কওমের উপর প্রবলতা লাভ করেছিল। সারকথা الطَّاغِيَة এর বিভিন্ন অর্থ আছে– নাফরমানি, অবাধ্যতা, সীমা অতিক্রমকারী নিনাদ, এরূপ দুর্ঘটনা যা সীমালঙ্ঘন করে যায়।

বুখারী ৭৩১

## سُورَةُ سَأَلَ سَائِلٌ (سُورَةُ الْمَعَارِجِ)
## সূরা মা'আরিজ

আয়াত ৪৪, রুকূ ২, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম সূরাতুল মা'আরিজ।

الْفَصِيلَةُ أَصْغَرُ آبَائِهِ الْقُرْبَى إِلَيْهِ يَنْتَمِي مَنْ انْتَمَى لِلشَّوَى الْيَدَانِ وَالرِّجْلَانِ وَالْأَطْرَافُ وَجِلْدَةُ الرَّأْسِ يُقَالُ لَهَا شَوَاةٌ وَمَا كَانَ غَيْرَ مَقْتَلٍ فَهُوَ شَوًى عِزِينَ وَالْعِزُونَ الْحِلَقُ وَالْجَمَاعَاتُ وَوَاحِدُهَا عِزَةٌ

الْفَصِيلَةُ অর্থ তাদের পূর্ব-পুরুষদের থেকে সর্বাধিক নিকটাত্মীয়, যাদের থেকে তারা পৃথক হয়েছে এবং যাদের দিকে তাদেরকে সম্পৃক্ত করা হয়। لِلشَّوَى অর্থ দু'হাত, দু'পা, শরীরের বিভিন্ন প্রান্ত ভাগ এবং মাথার চামড়া সবগুলোকে شَوَاةٌ বলা হয়। عِزِينَ অর্থ দলসমূহ। এর একবচন عِزَةٌ।

الْفَصِيلَةُ أَصْغَرُ آبَائِهِ الْقُرْبَى إِلَيْهِ يَنْتَمِي مَنْ انْتَمَى : ইঙ্গিত হল وفصيلته اللتي تؤويه আয়াতের দিকে। "এবং স্বীয় পরিবার পরিজনে যাতে তারা বসবাস করত অর্থাৎ, আযাব থেকে মুক্তির জন্য মুক্তিপণে তাদের প্রদান কামনা করবে।"- পারা ২৯, রুকূ ৭।

তিনি বলেন, الْفَصِيلَةُ অর্থ হল তাদের নিকটআত্মীয়। বাপদাদাদের যারা নিকটবর্তী। অর্থাৎ, দাদা যাদের দিকে তারা সম্বন্ধযুক্ত হয়।

لِلشَّوَى الْيَدَانِ وَالرِّجْلَانِ وَالْأَطْرَافُ وَجِلْدَةُ الرَّأْسِ يُقَالُ لَهَا شَوَاةٌ وَمَا كَانَ غَيْرَ مَقْتَلٍ فَهُوَ شَوًى : ইঙ্গিত হল كلا انها لظي نزاعة للشوي আয়াতের দিকে। এটা কক্ষণো হবে না। অর্থাৎ, আযাব থেকে মোটেও মুক্তি লাভ হবে না[ বরং) সে আগুন এরূপ লেলিহান হবে যা চামড়া পর্যন্ত খসিয়ে ছাড়বে।- পারা ২৯ রুকূ ৭।

তিনি বলেন, لِلشَّوَى এর অর্থ হল উভয় হাত, উভয় পা, এবং বিভিন্ন দিক তথা শরীর। আর মাথার চামড়া এসবগুলোকে شَوَاةٌ বলে। এবং সে সকল অঙ্গ প্রত্যঙ্গ যেগুলোর কারণে নিহত হয়নি। অর্থাৎ, যে অঙ্গ কাটলে মানুষ মরে না সেটি হল شَوًى

عِزِينَ وَالْعِزُونَ الْحِلَقُ وَالْجَمَاعَاتُ وَوَاحِدُهَا عِزَةٌ : ইঙ্গিত হল فَمَالِ الَّذِينَ كَفَرُوا قِبَلَكَ مُهْطِعِينَ (٣٦) عَنِ الْيَمِينِ وَعَنِ الشِّمَالِ عِزِينَ (٣٧) আয়াতের দিকে। 'অতপর কাফেরদের কি হল যে, তারা এসব বিষয়কে মিথ্যা প্রতিপন্ন করার জন্য তোমার দিকে ডান ও বাম দিক থেকে দলে দলে দৌড়ে আসে।"-পারা ২৯; রুকূ ৮

তিনি বলেন, عِزِينَ এবং الْعِزُونَ এর অর্থ হল বিভিন্ন দল ও গ্রুপ এর এক বচন عِزَةٌ। আইনের নিচে যের।

বুখারী ৭৩১

## سُورَةُ إِنَّا أَرْسَلْنَا (سُورَةُ نُوحٍ)
## সূরা নূহ

আয়াত ২৮, রুকূ ২, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম হল সূরা নূহ।

إِنَّا أَرْسَلْنَا أَطْوَارًا طَوْرًا كَذَا وَطَوْرًا كَذَا يُقَالُ عَدَا طَوْرَهُ أَيْ قَدْرَهُ وَالْكُبَّارُ أَشَدُّ مِنْ الْكِبَارِ وَكَذَلِكَ جُمَّالٌ وَجَمِيلٌ لِأَنَّهَا أَشَدُّ مُبَالَغَةً وَكُبَّارٌ الْكَبِيرُ وَكُبَارًا أَيْضًا بِالتَّخْفِيفِ وَالْعَرَبُ تَقُولُ رَجُلٌ حُسَّانٌ وَجُمَّالٌ وَحُسَانٌ مُخَفَّفٌ وَجُمَالٌ مُخَفَّفٌ دَيَّارًا مِنْ دَوْرٍ وَلَكِنَّهُ فَيْعَالٌ مِنْ الدَّوَرَانِ كَمَا قَرَأَ عُمَرُ الْحَيُّ الْقَيَّامُ وَهِيَ مِنْ قُمْتُ وَقَالَ غَيْرُهُ دَيَّارًا أَحَدًا تَبَارًا هَلَاكًا وَقَالَ ابْنُ عَبَّاسٍ مِدْرَارًا يَتْبَعُ بَعْضُهَا بَعْضًا وَقَارًا عَظَمَةً

সূরা ইন্না আরসালনা। أَطْوَارًا طَوْرًا كَذَا وَطَوْرًا অর্থ পর্যায়ক্রমে, বলা হয়। عَـدَا طَـوْرَهُ সে তার মর্যাদাকে অতিক্রম করে গেছে। الْكُبَّارُ – الْكِبَار এর তুলনায় কঠিন। الْكُبَّـارُ -এর অর্থের মাঝে কিছু আধিক্য ও কঠোরতা বিদ্যমান আছে এমনিভাবে جُمَّالٌ -এর উপর جَمِيلٌ -এর তুলনায় অধিকতর সৌন্দর্যের অর্থ বিদ্যমান আছে। كُبَّـارٌ মানে বড়। كَـبَـارٌ তাশদীদবিহীন -এর অবস্থাও অনুরূপই। আরবরা তাশ্দীদের সাথে رَجُـلٌ حُـسَّانٌ وَجُمَّـالٌ -ও বলেন, এমনিভাবে তাখফীফের সাথে حُسَانٌ ও جُمَالٌ বলে থাকে। دَيَّـارًا শব্দটির উৎপত্তি دَوْر ধাতু থেকে। তবে যদি তাকে فَيْعَـالٌ -এর ওযনে ধরা হয় তাহলে এর উৎপত্তি হবে الدَّوَرَان শব্দমূল থেকে। যেমন, উমর রা. الْحَيُّ الْقَيَّـامُ পড়েছেন্ قُمْـتُ থেকে শব্দটির উৎপত্তি। অন্যান্য মুফাসসির বলেছেন, دَيَّـارًا অর্থ বসবাসকারী। تَبَـارًا অর্থ ধ্বংস। ইব্নে আব্বাস রা. বলেন. مِدْرَارًا অর্থে একটি অপরটির পেছনে-মুষলধারে বৃষ্টি। وَقَارًا আযমত, শ্রেষ্ঠত্ব।

أَطْوَارًا طَوْرًا كَذَا وَطَوْرًا كَذَا يُقَالُ عَدَا طَوْرَهُ أَيْ قَدْرَهُ : ইঙ্গিত হল, وقد خلقكم اطوارا আয়াতের দিকে। "অথচ তিনি তোমাদেরকে বিভিন্ন রকম বানিয়েছেন।"-পারা ২৯; রুকূ ৯

তিনি বলেন, أَطْـوَارًا শব্দটি طَـوْرًا এর বহুবচন। অর্থাৎ, তোমাদেরকে এমনিভাবে সৃষ্টি করেছেন। এবং কখনো এরূপভাবে। উদ্দেশ্য হল তোমাদেরকে বিভিন্ন রকম বানিয়েছেন। যেমন কখনও বীর্য কখনও লাসা যুক্ত বস্তু, কখনো মাংসপিন্ড।

يُقَالُ عَدَا طَوْرَهُ أَيْ قَدْرَهُ : অর্থাৎ, আরবগণ বলেন, عَدَا طَوْرَهُ - স্বীয় আন্দাজ তথা সীমা ছাড়িয়ে গেছে।

وَالْكُبَّارُ أَشَدُّ مِنَ الْكِبَارِ وَكَذَلِكَ جُمَّالٌ وَجَمِيلٌ لِأَنَّهَا أَشَدُّ مُبَالَغَةً وَكُبَّارٌ الْكَبِيرُ وَكُبَارًا أَيْضًا بِالتَّخْفِيفِ وَالْعَرَبُ تَقُـولُ رَجُلٌ حُسَّانٌ وَجُمَّالٌ وَحُسَانٌ مُخَفَّفٌ وَجُمَالٌ مُخَفَّفٌ :

ইঙ্গিত হল (২২) وَمَكَرُوا مَكْرًا كُبَّـارًا আয়াতের দিকে। "আর তারা বড় বড় তদবীর (কৌশল অবলম্বন) করেছে।" পারা ২৯; রুকূ ১০।

তিনি বলেন, الْكُبَّارُ (তাশদীদ সহকারে) الْكِبَار (তাশদীদ ছাড়া) থেকে নিষ্পন্ন। الْكُبَّار অর্থাৎ, বা-এর উপর তাশদীদ সহকারে মুবালাগার সীগা।

الْكُبَّار শব্দে তাশদীদবিহীন শব্দের তুলনায় অতিরিক্ত অর্থ আছে। অর্থাৎ, অনেক বড়। এমনিভাবে جُمَّالٌ এবং جَمِيلٌ (অর্থাৎ, جُمَّالٌ শব্দে جَمِيلٌ এর তুলনায় মুবালাগা রয়েছে। মোটকথা الْكُبَّـارُ মানে অনেক বড় আর الْكِبَـار তাশদীদ ছাড়াও ঠিক আছে। আরবগণ বলেন رَجُلٌ حُسَّانٌ وَجُمَّال তাশদীদ সহকারে। এবং حسان ও جمال তাশদীদ ছাড়া।

دَيَّارًا مِنْ دَوْرٍ وَلَكِنَّهُ فَيْعَالٌ مِنَ الدَّوَرَانِ كَمَا قَرَأَ عُمَرُ الْحَيُّ الْقَيَّامُ وَهِيَ مِنْ قُمْتُ : ইঙ্গিত হল وَقَالَ نُوحٌ رَبِّ لَا تَـذَرْ عَلَى الْأَرْضِ مِنَ الْكَـافِرِينَ دَيَّـارًا আয়াতে কারীমার দিকে। ১০। "আর নূহ এটাও বলেছিল, হে আমার রব! জমিনে একজন বাসিন্দাও ছেড়ে দিবেন না। (বরং সবাইকে ধ্বংস করে দিন)।"- পারা ২৯; রুকু

তিনি বলেন, دَيَّارًا শব্দটি دَوْر থেকে নিষ্পন্ন। কিন্তু এটি فَيْعَالٌ এর ওজনে الـدَّوَرَان শব্দ থেকে গঠিত। (উদ্দেশ্য হল একথা বলা যে, دَيَّارًا শব্দটি فَيْعَالٌ এর ওজনে। فعال এর ওজনে নয়। অন্যথায় دوار হত। دَيَّـارًا মূলত ديـوار ছিল। ওয়াও কে ইয়া দ্বারা পরিবর্তন করে ইয়াতে ইদগাম করেছেন।

كَمَا قَرَأَ عُمَرُ الْحَيُّ الْقَيَّامُ وَهِيَ مِنْ قُمْتُ যেমন হযরত উমর ফারুক রা. الْقَيُّومُ এর পরিবর্তে الْقَيَّامُ পড়েছেন। এ الْقَيُّومُ শব্দটি قُمْتُ থেকে গৃহীত। যেটি মূলত ছিল قيوام। ওয়াও কে ইয়া দ্বারা পরিবর্তন করে ইদগাম করে দিয়েছেন।

وَقَالَ غَيْرُهُ دَيَّارًا أَحَدًا অন্যরা বলেছেন, دَيَّارًا মানে أَحَدًا। অর্থাৎ, কাউকে ছাড়বেন না।

تَبَارًا هَلَاكًا : ইঙ্গিত হল (২৮) وَلَا تَزِدِ الظَّالِمِينَ إِلَّا تَبَـارًا আয়াতের দিকে।। "আর জালিমদের ধ্বংস আরো বাড়িয়ে দিন।"-পারা ২৯, রুকূ ১০

তিনি বললেন تَبَارًا অর্থ ধ্বংস।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ مِدْرَارًا يَتْبَعُ بَعْضُهَا بَعْضًا : ইঙ্গিত হল (১১) يُرْسِـلِ السَّمَاءَ عَلَـيْكُمْ مِـدْرَارًا আয়াতের দিকে। "তোমাদের উপর মুষলধারে প্রচুর বৃষ্টিপাত করবেন।" পারা ২৯; রুকূ ৯। আর হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, مِدْرَارًا এর অর্থ হল একটির পিছনে আরেকটি। অর্থাৎ, লাগাতার বৃষ্টি।

وَقَارًا عَظَمَةً : ইঙ্গিত হল (১৩) مَا لَكُمْ لَا تَرْجُـونَ لِلَّـهِ وَقَـارًا আয়াতের দিকে। "তোমাদের কি হল যে, তোমরা আল্লাহর মাহাত্ম্যের প্রতি দৃঢ় আস্থাশীল নও।" পারা ২৯; রুকূ ৯। তিনি বলেন, وَقَـارًا মানে আজমত তথা বড়ত্ব ও মাহাত্ম্য।

## বুখারী ৭৩২ بَاب وَدًّا وَلَا سُوَاعًا وَلَا يَغُوثَ وَيَعُوقَ

**২৫৯১. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "আর যারা (স্বীয় অনুসারীদের) বলেছে যে, তোমরা স্বীয় উপাস্যদের কখনো পরিত্যাগ করবে না, বিশেষত ওয়াদ, সুওয়া', ইয়াগুস, ইয়াউক এবং নাসরকে।"-৭১ : ২৩, পারা ২৯; রুকূ ১

আল্লামা আইনী র. বলেন, মুহাম্মদ ইবনে কা'ব থেকে বর্ণিত আছে, হযরত আদম আলাইহিস সালামের ছিল পাঁচ ছেলে ওয়াদ, সুওয়া', ইয়াগুস, ইয়াউক এবং নাসর। অতপর তাদের একজন মৃত্যুলাভ করলে বাকীরা পেরেশান হল। তখন শয়তান বলল, আমি তার একটি প্রতিকৃতি তোমাদের তৈরি করে দিব। তোমরা তার দিকে দৃষ্টিপাত করলে তাকে স্মরণ করতে পারবে। তখন তারা বলল, ঠিক আছে তাহলে তাই করে দাও। তখন শয়তান মসজিদে তার একটি প্রতিকৃতি তৈরি করে দিল পিতল এবং শীশা দ্বারা। অতপর আরেকজন মারা গেল। তারও একটি প্রতিকৃতি সে তৈরি করে দিল। এমনিভাবে সবাই মৃত্যুলাভ করল। অতপর সবকিছুতেই মলিনতা আর অধপতন দেখা দিল। অবশেষে কিছুদিন পর তারা আল্লাহর ইবাদতও বর্জন করল। তখন শয়তান লোকজনকে বলল, কি ব্যাপার, তোমাদের কি হল, তোমরা তোমাদের উপাস্য ও তোমাদের বাপ-দাদাদের উপাস্যের ইবাদত করছ না। তোমরা কি সেগুলোকে তোমাদের ইবাদতগাহে দেখছ না। তখন তারা সেসব গাইরুল্লাহর উপাসনা করল। অবশেষে আল্লাহ তা'আলা হযরত নূহ আ. কে নবুওয়াত দিয়ে পাঠালেন। -উমদা ১৯/২০:৯১/২৬২

**حَدَّثَنَا** إِبْرَاهِيمُ بْنُ مُوسَى أَخْبَرَنَا هِشَامٌ عَنْ ابْنِ جُرَيْجٍ وَقَالَ عَطَاءٌ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا صَارَتْ الْأَوْثَانُ الَّتِـي كَانَتْ فِي قَوْمِ نُوحٍ فِي الْعَرَبِ بَعْدُ أَمَّا وَدٌّ كَانَتْ لِكَلْبٍ بِدَوْمَةِ الْجَنْدَلِ وَأَمَّا سُوَاعٌ كَانَتْ لِهُذَيْلٍ وَأَمَّا يَغُوثُ فَكَانَتْ لِمُرَادٍ ثُمَّ لِبَنِي غُطَيْفٍ بِالْجَوْفِ عِنْدَ سَبَإٍ وَأَمَّا يَعُوقُ فَكَانَتْ لِهَمْدَانَ وَأَمَّا نَسْرٌ فَكَانَتْ لِحِمْيَرَ لِآلِ ذِي الْكَلَاعِ أَسْـمَاءُ رِجَـالٍ صَالِحِينَ مِنْ قَوْمِ نُوحٍ فَلَمَّا هَلَكُوا أَوْحَى الشَّيْطَانُ إِلَى قَوْمِهِمْ أَنْ انْصِبُوا إِلَى مَجَالِسِهِمْ الَّتِي كَانُوا يَجْلِسُونَ أَنْصَابًا وَسَمُّوهَا بِأَسْمَائِهِمْ فَفَعَلُوا فَلَمْ تُعْبَدْ حَتَّى إِذَا هَلَكَ أُولَئِكَ وَتَنَسَّخَ الْعِلْمُ عُبِدَتْ

৪৪৩. ইবরাহীম ইব্‌নে মূসা র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, যে প্রতিমার পূজা নূহ্ আ. -এর কওমের মাঝে প্রচলিত ছিল, পরবর্তী সময়ে আরবদের মাঝেও তার পূঁজা প্রচলিত হয়েছিল। ওয়াদ হল 'দাওমাতুল

জান্দাল' নামক স্থানে অবস্থিত কাল্‌ব গোত্রের একটি দেবমূর্তি, সূওয়া' হল, বনু হুযায়ল গোত্রের একটি দেবমূর্তি এবং ইয়াগুছ ছিল মুরাদ গোত্রের, অবশ্য পরবর্তীতে তা (মুরাদের শাখা) গুতাইফ গোত্রের হয়ে যায়। (যারা ওয়াদিয়ে জাওফে কওমে সাবার নিকটবর্তী নামক স্থানে বসবাস করত। ইয়াউক ছিল হামাদান গোত্রের দেবমূর্তি, নাসর ছিল হিমইয়ার গোত্রের মূর্তি। এরা ছিল যুলকালা সম্রাটের সন্তানদের অন্তর্ভূক্ত। নূহ আ. -এর সম্প্রদায়ের কতিপয় নেক লোকের নাম নাসর ছিল। তারা মারা গেলে, শয়তান তাদের কওমের লোকদের অন্তরে এ কথা প্রক্ষিপ্ত করে দিল যে, তারা যেখানে বসে মজলিস করত, সেখানে তোমরা কতিপয় মূর্তি স্থাপন কর ঐ সমস্ত পুণ্যবান লোকদের নামানুসারেই এগুলোর নামকরণ কর (যেন তাদের স্মারক থাকে)। সুতরাং তারা তাই করল, কিন্তু তখনও ঐ সব মূর্তির পূজা করা হত না তবে মূর্তি স্থাপনকারী লোকগুলো (যারা স্মারকরূপে প্রতিমা স্থাপন করেছিল) মারা গেলে এবং মূর্তিগুলো সম্পর্কে সত্যিকারের জ্ঞান বিলুপ্ত হলে লোকজন তাদের পূজা করতে শুরু করে দেয়।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে উক্ত হাদীসের মিল সুস্পষ্ট।

قال عطــاء هــو الخراســانى : এ রাবী দূর্বল। ইমাম বুখারী র.-এর শর্তে উন্নীত নয়। দ্বিতীয়ত ইবনে জুরাইজ আতা খুরাসানী থেকে শ্রবণ করেননি; বরং আতার ছেলে উসমান থেকে তিনি আতার. কিতাব সংগ্রহ করে তা থেকে দেখেছিলেন। সম্ভবত তাঁকে ইমাম বুখারী র. আতা ইবনে আবি রাবাহ্ ভেবেছেন। যেমনটি কাসতাল্লানী র. বলেছেন-

لكن البخارى ما اخرجه الا انه من رواية عطاء بن ابى رباح لان الخراسانى ليس على شرطه -قسطلانى فى تفسير سورة نوح

এটা তাঁর থেকে ভুল হয়েছে। (তাইসীরুল বারী)

گرتے ہین شہسوارہي ميدان جنگ مين ÷ وہ طفل کيا گرے جو گھٹنون کے بل چلے

যতবড় আলেম, মুহাদ্দিস হোক না কেন, কখনো না কখনো ভুল হয়েই যায়। কারণ, সাঁতারুও পানিতে ডুবে এবং আরোহীও যান থেকে পড়ে।

কেউ কেউ এ উত্তর দেন যে, সম্ভবত ইবনে জুরাইজ উক্ত হাদীস আতা খুরাসানী এবং আতা ইবনে আবু রাবাহ উভয় থেকে শ্রবণ করেছেন। (এ উত্তরটি প্রশ্নসাপেক্ষ।)

**বুখারী ৭৩২**

## سُورَةُ قُلْ أُوحِيَ إِلَيَّ اي سُورَةُ الْجِنِّ

## সূরা জিন

আয়াত ২৮, রুকূ-২, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম সূরাতুল জিন।

(في نسختنا) اقال الحسن جد ربنا غنا ربنا وقال عكرمة جلال ربنا وقال ابراهيم امر ربنا قالَ ابْنُ عَبَّاسٍ لِبَدًا أَعْوَانًا

হাসান (বসরী) র. বলেন, جد ربنا অর্থ -আমাদের প্রতিপালকের অমুখাপেক্ষিতা। ইকরামা র. বলেন, جلال ربنا মানে আমাদের প্রতিপালকের মহত্ত। ইবরাহীম র. বলেন, امر ربنــا - -আমাদের প্রতিপালকের নির্দেশ। আর ইব্‌নে আব্বাস রা. বলেন, لِبَدًا অর্থ সাহায্যকারী।

قال الحسن جد ربنا غنا ربنا وقال عكرمة جلال ربنا وقال ابراهيم امر ربنا : ইঙ্গিত হল وَأَنَّهُ تَعَالَى جَدُّ رَبِّنَا مَا اتَّخَذَ صَاحِبَةً وَلَا وَلَدًا (٣) আয়াতের দিকে। "আমাদের রবের শান অনেক বড়। তিনি না কোন স্ত্রী গ্রহণ করেছেন, না সন্তান সন্ততি।"-পারা ২৯; রুকূ ১১।

ইবরাহীম বলেছেন, "আমাদের রবের হুকুম অনেক উঁচু পর্যায়ের।"

হাসান (বসরী) র. বলেন, جد ربنا অর্থ -আমাদের প্রতিপালকের অমুখাপেক্ষিতা ও বিত্ত অনেক উচু পর্যায়ের। ইকরামা র. বলেন, جلال ربنا মানে আমাদের প্রতিপালকের মহত্ত উঁচুমানের। ইবরাহীম র. বলেন, تعالي امر ربنا - - আমাদের প্রতিপালকের নির্দেশ উচ্চ পর্যায়ের।

قَالَ ابْنُ عَبَّاسٍ لِبَدًا أَعْوَانًا : ইঙ্গিত হল وَأَنَّهُ لَمَّا قَامَ عَبْدُ اللَّهِ يَدْعُوهُ كَادُوا يَكُونُونَ عَلَيْهِ لِبَدًا (١٩) আয়াতের দিকে। ''যখন আল্লাহর বিশিষ্ট বান্দা (উদ্দেশ্য রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ) আল্লাহর ইবাদতের জন্য দাঁড়ায় তখন এসব (কাফের) লোকজন সে বান্দার নিকট এসে ভীড় জমায় অর্থাৎ, বিস্ময় ও শত্রুতায় প্রতিটি ব্যক্তি এরূপভাবে তাকায় যেন এখন আক্রমন করার জন্য ভীড় করতে চায়।" -পারা ২৯; রুকূ ১১

حَدَّثَنَا مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا أَبُو عَوَانَةَ عَنْ أَبِي بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ انْطَلَقَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي طَائِفَةٍ مِنْ أَصْحَابِهِ عَامِدِينَ إِلَى سُوقِ عُكَاظٍ وَقَدْ حِيلَ بَيْنَ الشَّيَاطِينِ وَبَيْنَ خَبَرِ السَّمَاءِ وَأُرْسِلَتْ عَلَيْهِمْ الشُّهُبُ فَرَجَعَتْ الشَّيَاطِينُ فَقَالُوا مَا لَكُمْ فَقَالُوا حِيلَ بَيْنَنَا وَبَيْنَ خَبَرِ السَّمَاءِ وَأُرْسِلَتْ عَلَيْنَا الشُّهُبُ قَالَ مَا حَالَ بَيْنَكُمْ وَبَيْنَ خَبَرِ السَّمَاءِ إِلَّا مَا حَدَثَ فَاضْرِبُوا مَشَارِقَ الْأَرْضِ وَمَغَارِبَهَا فَانْظُرُوا مَا هَذَا الْأَمْرُ الَّذِي حَدَثَ فَانْطَلَقُوا فَضَرَبُوا مَشَارِقَ الْأَرْضِ وَمَغَارِبَهَا يَنْظُرُونَ مَا هَذَا الْأَمْرُ الَّذِي حَالَ بَيْنَهُمْ وَبَيْنَ خَبَرِ السَّمَاءِ قَالَ فَانْطَلَقَ الَّذِينَ تَوَجَّهُوا نَحْوَ تِهَامَةَ إِلَى رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ بِنَخْلَةَ وَهُوَ عَامِدٌ إِلَى سُوقِ عُكَاظٍ وَهُوَ يُصَلِّي بِأَصْحَابِهِ صَلَاةَ الْفَجْرِ فَلَمَّا سَمِعُوا الْقُرْآنَ تَسَمَّعُوا لَهُ فَقَالُوا هَذَا الَّذِي حَالَ بَيْنَكُمْ وَبَيْنَ خَبَرِ السَّمَاءِ فَهُنَالِكَ رَجَعُوا إِلَى قَوْمِهِمْ فَقَالُوا يَا قَوْمَنَا إِنَّا سَمِعْنَا قُرْآنًا عَجَبًا يَهْدِي إِلَى الرُّشْدِ فَآمَنَّا بِهِ وَلَنْ نُشْرِكَ بِرَبِّنَا أَحَدًا وَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ عَلَى نَبِيِّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قُلْ أُوحِيَ إِلَيَّ أَنَّهُ اسْتَمَعَ نَفَرٌ مِنْ الْجِنِّ وَإِنَّمَا أُوحِيَ إِلَيْهِ قَوْلُ الْجِنِّ

৪৪৪. মূসা ইব্‌নে ইসমাঈল র........ইব্‌ন আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম একদল সাহাবীকে নিয়ে উকায (মককা মদীনার মাঝে অবস্থিত একটি ময়দান, যেখানে আরবদের প্রসিদ্ধ মেলা বসত) বাজারের উদ্দেশ্যে রওয়ানা হলেন। এসময়ই জিনদের আসমানী খবরাদি শোনার ব্যাপারে প্রতিবন্ধকতা সৃষ্টি করে দেয়া হয়ে এবং ছুঁড়ে মারা হয়ে তাদের বিরুদ্ধে লেলিহান অগ্নিশিখা (চমৎকার উজ্জল উল্কাপিন্ড)। ফলে জিন শয়তানরা ফিরে আসলে অন্য জিনরা তাদেরকে বলল, তোমাদের কি হয়েছে (এবার কোন সংবাদ আননি?)। তারা বলল, আসমানী খবরাদি সংগ্রহ করার ব্যাপারে আমাদের উপর বাধা সৃষ্টি করা হয়েছে আমাদের লেলিহান অগ্নিশিখা। (শয়তানগুলো বলল, আসমানের সংবাদ এবং আমাদের মাঝে প্রতিবন্ধকতা সৃষ্টি করা হয়েছে।) তখন শয়তান বলল, (এখন) আসমানী খবরাদি সংগ্রহের ব্যাপারে তোমাদের প্রতি যে বাধা সৃষ্টি করা হয়েছে, অবশ্যই তা কোন নতুন ঘটনা (উদাহরণস্বরূপ নবী প্রেরণ) সংঘটিত হওয়ার কারণেই হয়েছে। সুতরাং তোমরা পৃথিবীর পূর্ব ও পশ্চিম দিগন্ত পর্যন্ত সফর কর (খোঁজ নাও) এবং দেখ ব্যাপারটা কী ঘটেছে? (তোমাদের ও আসমানী সংবাদসমূহের মাঝে কি প্রতিবন্ধকতা সৃষ্টি করা হয়েছে?) তাই (তখন) আসমানী খবরাদি সংগ্রহের ব্যাপারে যে প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে, এর কারণ, খুঁজে বের করার জন্য তারা সকলেই পৃথিবীর পূর্ব এবং পশ্চিমে অনুসন্ধানী সফরে বেরিয়ে পড়ল। আবদুল্লাহ্ ইব্‌নে আব্বাস রা. বলেন, যারা তিহামার উদ্দেশ্যে বেরিয়েছিল, তারা 'নাখলা' নামক স্থানে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে এসে উপস্থিত হল। (ফলে যখন এসব জিন সেখানে পৌঁছে) রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এখান থেকে উকায বাজারের দিকে যাওয়ার জন্য মনস্থ করেছিলেন। এ সময় রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সাহাবীদেরকে নিয়ে ফজরের সালাত আদায় করছিলেন। জিনদের ঐ দলটি কুরআন শরীফ শুনতে পেয়ে আরো অধিক মনোযোগ সহকারে

তা শুনতে লাগল (অর্থাৎ, পূর্ণ মনোযোগ সহকারে শুনতে থাকল) এবং (তাদেরকে) বলল, আসমানী খবরাদি এবং তোমাদের মাঝে এটাই মূলত বাধা সৃষ্টি করেছে। এরপর তারা তাদের কওমের কাছে ফিরে এসে বলল, হে আমাদের কওম! আমরা এক বিস্ময়কর কুরআন শ্রবণ করেছি, যা সঠিক পথ নির্দেশ করে। এতে আমরা বিশ্বাস স্থাপন করেছি আমরা কখনও আমাদের প্রতিপালকের কোন শরীক স্থির করব না। এরপর আল্লাহ্ তাঁর নবীর প্রতি নাযিল করলেন : বল, আমার প্রতি ওহী প্রেরিত হয়েছে যে জিনদের একটি দল মনোযোগ সহকারে শ্রবণ করেছে। জিনদের (উপরোক্ত) কথা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে ওহী মারফত জানিয়ে দেয়া হয়েছিল।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। হাদীসটি সালাতে ১০৬ এবং তাফসীর অধ্যায়ে ৭৩২ পৃষ্ঠায় এসেছে।

انطلق رسول الله صلى الله عليه وسلم : এঘটনাটি তায়েফ সফরের। দশম হিজরীতে তায়েফ থেকে প্রত্যাবর্তন কালে নসীবীনের জিনদের এ ঘটনা সংঘটিত হয়। وكان ذلك فى ذى القعدة سنة عشر من البعثة (উমদাতুল কারী,ফাতহুল বারী) এর অনুকূলে আল্লামা কাসতাল্লানী বলেন, قبل الهجرة بثلاث سنين (ইরশাদুস সারী- সালাত অধ্যায়)

فى طائفة من اصحابه : অর্থাৎ, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কতিপয় সাহাবীর সাথে ছিলেন। এখানে একটি প্রশ্ন উত্থাপিত হয় যে, তায়েফ সফরে তো নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর সাথে যায়দ ইবনে হারিসা রা. ছাড়া অন্য কেউ ছিলেন না।

**উত্তর:** ১. সম্ভবত ঘটনাটি কয়েকবার ঘটেছিল। ২. طائفة দ্বারা এখানে একাধিক ব্যাক্তি উদ্দেশ্য। ৩. তায়েফে আগমনের সময় নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর সাথে শুধু যায়দ ইবনে হারিসা রা. ছিলেন। কিন্তু প্রত্যাবর্তন কালে আরো কতিপয় সাহাবী সাথে ছিলেন।

الى سوق عكاظ-عين-এর উপর পেশ,আলিফের পরে কাফের উপর যবর। غير منصرف ও منصرف উভয়ভাবে পড়া যায়। মক্কার অদূরে তায়েফের পথে প্রসিদ্ধ একটি বাজার, যেখানে মেলা হয়।

سوق عكاظ : বাহ্যিকভাবে اضافة الشيئ الى نفسه-এর প্রশ্ন উত্থাপিত হয়। উত্তর হল,এর সমষ্টিই নাম। যেমন, شهر رمضان কখনো মুযাফসহ ব্যবহৃত হয়,কখনো মুযাফ ছাড়া। যেমন, عكاظ-رمضان।

شهب - شين ও هاء-এর উপর পেশ যোগে। ছুটে পড়া তারকার ন্যায় আগুনের বিস্তৃত অগ্নিশিখা।-কাসতাল্লানী, সালাত অধ্যায়

نحو تهامه - تاء এর নিচে যের। মক্কা।

بنخلة - نون-এর উপর যবর ও خاء - সাকিন। غير منصرف للعلمية والتانيث মক্কার একটি স্থানের নাম। (কাসতাল্লানী)

**জিনদের হাকীকত :** জিন আল্লাহ তা'আলার সৃষ্টিজীবের মধ্যে এমন এক মখলূক যাদের দেহ -আত্মা উভয়ই রয়েছে। এগুলো মানুষের মত জ্ঞান-বুদ্ধি সম্পন্ন। তবে লোকজনের দৃষ্টির আড়ালে থাকে। এজন্য এদের নাম জিন রাখা হয়েছে।

জিনের আভিধানিক অর্থ গোপনীয়। তাদের সৃষ্টির সিংহভাগ অগ্নি। যেমন মানুষের সৃষ্টিগত সিংহভাগ পদার্থ মাটি। এজাতিতে মানুষের মত নর-নারী হয়ে থাকে এবং মানুষের মত সন্তানাদি এবং বংশধারাও রয়েছে। স্পষ্ট বিষয় কুরআনে জিনকে شياطين বলে আখ্যা দেয়া হয়েছে। শয়তান হল দুষ্টপ্রকৃতির জিন। জিন ও ফেরেশতাসমূহের অস্তিত্ব কুরআন ও হাদীসের অকাট্য দলীল দ্বারা প্রমাণিত। যা অস্বীকার করা কুফরী।-মা'আরিফুল কুরআন- তাফসীরে মাজহারী সূত্রে

**প্রোজ্বল তারকা নবীজী সা.-এর প্রেরনের পূর্বেও ছিল, কিন্তু এগুলো দ্বারা শয়তান প্রতিহত করার কাজ নেয়া হত তাঁর সময় থেকে**

এখানে একটি সন্দেহ হতে পারে ثاقب شهاب এর অর্থ তারকার উল্কাপিণ্ড। এর ছুটে পড়াকে আরবীতে انقضاض الكوكب বলা হয়। এতো পৃথিবীর আদিকাল হতে চলে আসছে; অথচ হাদীস থেকে জানা যায় এটি নবী যুগের সাথে সংশ্লিষ্ট।

**উত্তর :** شهاب ثاقب এর অস্তিত্ব আদিকাল হতেই ছিল, চাই তার প্রকৃতি দার্শণিকদের বর্ণনানুকূল হোক। যেমন তার বলেন, ভূ-পৃষ্ট থেকে কিছু অগ্নি পদার্থ মহাশুণ্যে পৌঁছে তা কখনো বিষ্ফোরিত হয়। অথবা কোন গাড়ি কিংবা তারকা থেকে এ অগ্নি পদার্থ বের হয়। মোটকথা, যদিও পৃথিবীর সৃষ্টিলগ্ন থেকে এর অস্তিত্ব রয়েছে কিন্তু সেই অগ্নি পদার্থের দ্বারা শয়তানকে প্রতিহত করার বিষয়টি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর শুভাগমন থেকেই শুরু হয়েছে এবং এটিও জরুরী নয় যে, যত উল্কাপিণ্ড দৃষ্টিগোচর হয় এসব থেকেই একাজ নেয়া হয়।

**দিস্তান :** হযরত শাইখুল হাদীস মাওলানা মুহাম্মদ যাকারিয়া (না. মা.) বলেন, এখানে এক দিস্তান হল, সে হাদীসটি বল,যেটি মুহাদ্দিসগন তাদের উস্তাদগন থেকে শুনেছেন , তারা তাদের উস্তাদগন থেকে শ্রবণ করেছেন ,মুহাদ্দিসগণ উর্ধতন উস্তাদগণের নাম উল্লেখপূর্বক যে সাহাবী থেকে সরাসরি হাদীস শ্রবণ করেছেন তাঁর নামও উল্লেখ করবেন এবং সেই সাহাবী রাসূলে কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম স্বয়ং আল্লাহ তা'আলা থেকে এরপর আল্লাহ তা'আলা আপন বান্দা থেকে শ্রবণ করেছেন। এটিই হল সে হাদীস।-তাকরীরে বুখারী উর্দূ : ৩/১১১

**বুখারী ৭৩২**

## سُورَةُ الْمُزَّمِّلِ
## সূরা মুয্যাম্মিল

আয়াত ২০, রুকূ ২ মক্কী

سُورَةُ الْمُزَّمِّلِ وَقَالَ مُجَاهِدٌ وَتَبَتَّلْ أَخْلِصْ وَقَالَ الْحَسَنُ أَنْكَالًا قُيُودًا مُنْفَطِرٌ بِهِ مُثْقَلَةٌ بِهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَثِيبًا مَهِيلًا الرَّمْلُ السَّائِلُ وَبِيلًا شَدِيدًا

মুজাহিদ র. বলেন, تَبَتَّلْ অর্থ একনিষ্ঠভাবে মগ্ন হও। হাসান র. বলেন, أَنْكَالًا অর্থ শৃঙ্খল। مُنْفَطِـرٌ অর্থ ভারাবনত। ইব্নে আব্বাস রা. বলেন, كَثِيبًا مَهِيلًا অর্থ বহমান বালুকারাশি। وَبِيلًا অর্থ কঠিন।

وَتَبَتَّلْ ইঙ্গিত হল (৮) وَاذْكُرِ اسْمَ رَبِّكَ وَتَبَتَّلْ إِلَيْهِ تَبْتِيلًا আয়াতের দিকে। " স্বীয় রবের নাম স্মরণ করতে থাক। এবং সবার সাথে সম্পর্ক বিচ্ছিন্ন করে তার প্রতি মনোযোগী হও।"-পারা ২৯; রুকূ ১৩

এবং মুজাহিদ বলেছেন تَبَتَّلْ অর্থ "খালেস তার জন্যই হয়ে যাও।"

وَقَالَ الْحَسَنُ أَنْكَالًا قُيُودًا : ইঙ্গিত হল (১২) إِنَّ لَدَيْنَا أَنْكَالًا وَجَحِيمًا আয়াতের দিকে। "আমার নিকট রয়েছে অনেক বেড়ি এবং জাহান্নাম।"-পারা ২৯; রুকূ ১৩

হাসান বসরী র. বলেছেন, أَنْكَالًا অর্থ বেড়িসমূহ। এ শব্দটি نكـل নূনের নিচে যের। এটি বহুবচন। যার অর্থ হল লোহার লাগাম ও কয়েদ।

مُنْفَطِرٌ بِهِ مُثْقَلَةٌ بِهِ : ইঙ্গিত হল السَّمَاءُ مُنْفَطِـرٌ بِـهِ (১৭) فَكَيْفَ تَتَّقُونَ إِنْ كَفَرْتُمْ يَوْمًا يَجْعَلُ الْوِلْدَانَ شِيبًا আয়াতের দিকে। "যদি তোমরা কুফরী কর তবে সেদিন থেকে কিভাবে বাঁচবে,যে দিবসটি শিশুদের বৃদ্ধ বানিয়ে ফেলবে, যাতে আসমান হবে বিদীণ!"-পারা ২৯; রুকূ ১৩

তিনি বলেন, مُنْفَطِرٌ بِهِ দ্বারা উদ্দেশ্য তার ভয়ে আসমান ভারী হয়ে যাবে। অতপর বিদীর্ণ হয়ে যাবে। এমতাবস্থায় بِهِ যমীর পুরুষলিঙ্গ আর সেটি ফিরবে কিয়ামতের দিকে। যেহেতু কিয়ামত শব্দটি স্ত্রীলিঙ্গ সেহেতু আল্লামা আইনী র. এর উত্তর দেন مُنْفَطِرٌ শব্দটি পুরুষলিঙ্গ নেয়া হয়েছে السقف او شيئ منفطر به অথবা ذات انفطار এর তাবীল করে।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَثِيبًا مَهِيلًا الرَّمْلُ السَّائِلُ : ইঙ্গিত হল وَكَانَتِ الْجِبَالُ كَثِيبًا مَهِيلًا (١٤) আয়াতের দিকে। "পাহাড় চূর্ণ-বিচূর্ণ হয়ে প্রবাহমান বালুকায় পরিণত হবে।"-পারা ২৯; রুকূ ১৩

হযরত ইবনে আব্বাস র. বলেন, كَثِيبًا مَهِيلًا অর্থ হল প্রবাহমান বালি।

وَبِيلًا شَدِيدًا : ইঙ্গিত হল فَأَخَذْنَاهُ أَخْذًا وَبِيلًا (١٦) আয়াতের দিকে। "তখন আমি তাকে শক্তভাবে পাকড়াও করলাম।"-পারা ২৯; রুকূ ১৩

তিনি বলেন, وَبِيلًا অর্থ হল কঠোর।

বুখারী ৭৩২

## سُورَةُ الْمُدَّثِّرِ

## সূরা মুদ্দাছছির

আয়াত ৫৬, রুকূ ২, মক্কী

قَالَ ابْنُ عَبَّاسٍ عَسِيرٌ شَدِيدٌ قَسْوَرَةٌ رِكْزُ النَّاسِ وَأَصْوَاتُهُمْ وَكُلُّ شَدِيدٍ قَسْوَرَةٌ وَقَالَ أَبُو هُرَيْرَةَ الْقَسْوَرَةُ قَسْوَرٌ الْأَسَدُ الرِّكْزُ الصَّوْتُ مُسْتَنْفِرَةٌ نَافِرَةٌ مَذْعُورَةٌ

ইব্‌ন আব্বাস রা. বলেন, عَسِيرٌ অর্থ কঠিন্ رِكْزُ النَّاسِ মানে-মানুষের শোরগোল, (ফিসফিস) আওয়াজ। আবু হোরায়রা রা. বলেন, এর অর্থ বাঘ। প্রত্যেক কঠিন বস্তুকে قَسْوَرَةٌ বলা হয়। نَافِرَةٌ অর্থ ভীত-সন্ত্রস্ত হয়ে পলায়নপর।

قَالَ ابْنُ عَبَّاسٍ عَسِيرٌ شَدِيدٌ ইঙ্গিত হল فَذَلِكَ يَوْمَئِذٍ يَوْمٌ عَسِيرٌ আয়াতের দিকে। "অতপর সেদিন (কাফিরদের জন্য) কঠিন দিবস হবে।"-পারা ২৯; রুকূ ১৫

হযরত ইবনে আব্বাস রা. বলেন, عَسِيرٌ অর্থ হল কঠোর।

قَسْوَرَةٌ رِكْزُ النَّاسِ وَأَصْوَاتُهُمْ وَكُلُّ شَدِيدٍ قَسْوَرَةٌ : ইঙ্গিত হল كَأَنَّهُمْ حُمُرٌ مُسْتَنْفِرَةٌ (٥٠) فَرَّتْ مِنْ قَسْوَرَةٍ (٥١) আয়াতের দিকে। "যেন তারা জংলি গাধা। যেগুলো বাঘ থেকে পালিয়ে বেড়ায়।"-পারা ২৯; রুকূ ১৬

তিনি বলেন, قَسْوَرَةٌ অর্থ লোকজনের হরকত ও আওয়াজ। অর্থাৎ, শোর হাঙ্গামা। হযরত আবু হোরায়রা রা. বলেছেন, قَسْوَرَةٌ وَقَالَ أَبُو هُرَيْرَةَ الْقَسْوَرَةُ قَسْوَرٌ الْأَسَدُ অর্থ সিংহ। আর কঠোর ও জোরদার জিনিসকেও বলে।

مُسْتَنْفِرَةٌ نَافِرَةٌ مَذْعُورَةٌ

উপরোক্ত আয়াতের مُسْتَنْفِرَةٌ অর্থ হল ভীত।

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ عَلِيِّ بْنِ الْمُبَارَكِ عَنْ يَحْيَى بْنِ أَبِي كَثِيرٍ سَأَلْتُ أَبَا سَلَمَةَ بْنَ عَبْدِ الرَّحْمَنِ عَنْ أَوَّلِ مَا نَزَلَ مِنْ الْقُرْآنِ قَالَ يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُلْتُ يَقُولُونَ اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ فَقَالَ أَبُو سَلَمَةَ سَأَلْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عَنْ ذَلِكَ وَقُلْتُ لَهُ مِثْلَ الَّذِي قُلْتَ فَقَالَ جَابِرٌ لَا أُحَدِّثُكَ إِلَّا مَا حَدَّثَنَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ جَاوَرْتُ بِحِرَاءٍ فَلَمَّا قَضَيْتُ جِوَارِي هَبَطْتُ فَنُودِيتُ فَنَظَرْتُ عَنْ يَمِينِي فَلَمْ أَرَ شَيْئًا وَنَظَرْتُ عَنْ شِمَالِي فَلَمْ أَرَ شَيْئًا وَنَظَرْتُ أَمَامِي فَلَمْ أَرَ شَيْئًا وَنَظَرْتُ خَلْفِي فَلَمْ أَرَ شَيْئًا فَرَفَعْتُ رَأْسِي فَرَأَيْتُ شَيْئًا فَأَتَيْتُ خَدِيجَةَ فَقُلْتُ دَثِّرُونِي وَصُبُّوا عَلَيَّ مَاءً بَارِدًا قَالَ فَدَثَّرُونِي وَصَبُّوا عَلَيَّ مَاءً بَارِدًا قَالَ فَنَزَلَتْ يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنْذِرْ وَرَبَّكَ فَكَبِّرْ

৪৪৫. ইয়াহইয়া র.......ইয়াহইয়া ইব্‌নে আবু কাসীর র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবু সালামা ইব্‌নে আবদুর রহমান র. কে কুরআন শরীফের কোন আয়াতটি সর্বপ্রথম নাযিল হয়েছে জিজ্ঞেস করলে তিনি বললেন, أَيُّهَا الْمُدَّثِّرُ প্রথম নাযিল হয়েছে। আমি বললাম, লোকেরা তো বলে-

اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ

প্রথম নাযিল হয়েছে। তখন আবু সালামা বললেন, আমি এ বিষয়ে জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. - কে জিজ্ঞেস করেছিলাম এবং তুমি যা বললে আমিও তাকে হুবহু তাই বলেছিলাম। জবাবে জাবির রা. বলেছিলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদেরকে যা বলেছিলেন, আমিও অবিকল তাই বলব। তিনি বলেছেন, আমি হেরা গুহায় ই'তিকাফ (নির্জনে ইবাদত) করতে আরম্ভ করলাম। আমার ই'তিকাফ শেষ হলে আমি সেখান থেকে অবতরণ করলাম। তখন আমাকে আওয়াজ দেয়া হল। আমি ডানে তাকালাম, কিন্তু এদিকেও আমি কিছু দেখলাম না। এরপর সামনে তাকালাম, এদিকেও কিছু দেখলাম না। এরপর পেছনে তাকালাম, কিন্তু এদিকেও আমি কিছু দেখলাম না। অবশেষে আমি উপরের দিকে তাকালাম, এবার একটা বস্তু দেখতে পেলাম। (দেখতে পেলাম সে ফেরেশতা যিনি হেরা গুহায় আমার কাছে এসেছিলেন তিনি আসমান ও জমিনের মাঝখানে একটি ঝুলন্ত চেয়ারে বসে আছেন) এরপর আমি (স্বীয় স্ত্রী) খাদীজা রা. -এর কাছে এলাম এবং তাকে বললাম, আমাকে বস্ত্রাচ্ছাদিত কর এবং আমার শরীরে ঠাণ্ডা পানি ঢাল। তিনি বলেন, তারপর তারা আমাকে বস্ত্রাচ্ছাদিত করে এবং ঠাণ্ডা পানি ঢালে। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এরপর নাযিল হল : "হে বস্ত্রাচ্ছাদিত! উঠ (প্রস্তত হও,কাফিরদের নিকট আল্লাহর আযাবের ব্যাপারে) সতর্কবাণী প্রচার কর এবং তোমার প্রতিপালকের শ্রেষ্ঠত্ব ঘোষণা কর।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। এই কথাটি হযরত জাবির রা. নিজের ইজতিহাদে বলেছেন। অন্যান্য বিশুদ্ধ হাদীস দ্বারা প্রমাণিত যে, সর্বপ্রথম اقرأ باسم ربك অবতীর্ণ হয়েছে। বিশদ বিবরণ بدؤ الوحى - তে এসেছে।

## بَاب قُمْ فَأَنْذِرْ

বুখারী ৭৩২

**২৫৯২. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "উঠুন, সতর্কবাণী প্রচার করুন।"-৭৪ : ২

**حَدَّثَنِي** مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ مَهْدِيٍّ وَغَيْرُهُ قَالَا حَدَّثَنَا حَرْبُ بْنُ شَدَّادٍ عَنْ يَحْيَى بْنِ أَبِي كَثِيرٍ عَنْ أَبِي سَلَمَةَ عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ جَاوَرْتُ بِحِرَاءٍ مِثْلَ حَدِيثِ عُثْمَانَ بْنِ عُمَرَ عَنْ عَلِيِّ بْنِ الْمُبَارَكِ

৪৪৬. মুহাম্মাদ ইব্‌নে বাশ্‌শার,আবদুর রহমান ইবনে মাহদী প্রমুখ (আবু দাউদ তায়ালিসী) র........ জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আমি হেরা গুহায় ইতিকাফ করেছিলাম। উসমান ইব্‌নে উমর আলী ইব্‌নে মুবারক র. থেকে যে হাদীস বর্ণনা করেছেন। তিনিও অনুরূপ হাদীসখানা বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** এটি হযরত জাবির রা. এর হাদীসের আরেকটি সূত্র।

## بَاب قَوْلِهِ وَرَبَّكَ فَكَبِّرْ

বুখারী ৭৩২

**২৫৯৩. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "এবং আপনার প্রতিপালকের শ্রেষ্ঠত্ব ঘোষণা করুন।"-৭৪ : ৩

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ مَنْصُورٍ حَدَّثَنَا عَبْدُ الصَّمَدِ حَدَّثَنَا حَرْبٌ حَدَّثَنَا يَحْيَى قَالَ سَأَلْتُ أَبَا سَلَمَةَ أَيُّ الْقُرْآنِ أُنْزِلَ أَوَّلُ فَقَالَ يَا أَيُّهَا الْمُدَّثِّرُ فَقُلْتُ أُنْبِئْتُ أَنَّهُ اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ فَقَالَ أَبُو سَلَمَةَ سَأَلْتُ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ أَيُّ الْقُرْآنِ أُنْزِلَ أَوَّلُ فَقَالَ

يَا أَيُّهَا الْمُدَّثِّرُ فَقُلْتُ أُنْبِئْتُ أَنَّهُ اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ فَقَالَ لَا أُخْبِرُكَ إِلَّا بِمَا قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ جَاوَرْتُ فِي حِرَاءٍ فَلَمَّا قَضَيْتُ جِوَارِي هَبَطْتُ فَاسْتَبْطَنْتُ الْوَادِيَ فَنُودِيتُ فَنَظَرْتُ أَمَامِي وَخَلْفِي وَعَنْ يَمِينِي وَعَنْ شِمَالِي فَإِذَا هُوَ جَالِسٌ عَلَى كُرْسِيٍّ بَيْنَ السَّمَاءِ وَالْأَرْضِ فَأَتَيْتُ خَدِيجَةَ فَقُلْتُ دَثِّرُونِي وَصُبُّوا عَلَيَّ مَاءً بَارِدًا وَأُنْزِلَ عَلَيَّ يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنْذِرْ وَرَبَّكَ فَكَبِّرْ

৪৪৭. ইসহাক ইব্‌নে মানসূর র....... ইয়াহইয়া র. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবু সালামা র.- কে জিজ্ঞেস করলাম, কুরআনের কোন আয়াতটি প্রথম নাযিল হয়েছিল? তিনি বললেন, يَا أَيُّهَا الْمُدَّثِّرُ (প্রথম নাযিল হয়েছিল)। আমি বললাম, আমাকে বলা হয়েছে প্রথম নাযিল হয়েছিল। এ কথা শুনে আবু সালামা র. বললেন, কুরআনের কোন আয়াতটি প্রথম নাযিল হয়েছিল, এ সম্পর্কে আমি জাবির রা. - কে জিজ্ঞেস করার পর তিনি বলেছেন, يَا أَيُّهَا الْمُدَّثِّرُ প্রথম নাযিল হয়েছিল্ আমি তখন বললাম, আমাকে বলা হয়েছে যে, اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ প্রথম নাযিল হয়েছিল। তখন তিনি বললেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যা বলেছেন, আমি তামাকে তাই বলছি। রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আমি হেরা গুহায় ইতিকাফ করেছিলাম। ইতিকাফ শেষ হলে আমি সেখান থেকে অবতরণ করে উপত্যকার মাঝে পৌছলে আমাকে আওয়াজ দেয়া হল। আমি তখন সামনে, পেছনে, ডানে ও বামে তাকালাম। দেখলাম, সে (ফেরেশতা) আসমান ও জমিনের মধ্যস্থলে রক্ষিত একটি আসনে বসা আছে। এরপর আমি (স্বীয় স্ত্রী) খাদিজা রা. -এর কাছে এসে বললাম, আমাকে বস্ত্রাচ্ছাদিত কর এবং আমার শরীরে ঠাণ্ডা পানি ঢাল। তখন আমার প্রতি নাযিল করা হল : "হে বস্ত্রাচ্ছাদিত! উঠুন! সতর্কবাণী প্রচার করুন এবং আপনার প্রতিপালকের শ্রেষ্ঠত্ব ঘোষণা করুন।"

**ব্যাখ্যা :** উল্লেখিত হাদীসেরই এটি অপর একটি সূত্র।

**বুখারী ৭৩৩** 

## بَاب وَثِيَابَكَ فَطَهِّرْ

**২৫৯৪. অনুচ্ছেদ :** আলাহ্ তা'আলার বাণী : "আপনার পরিচ্ছদ পবিত্র রাখুন।"-৭৪ : ৪

حَدَّثَنَا يَحْيَى بْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ عَنْ ابْنِ شِهَابٍ ح و حَدَّثَنِي عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ قَالَ الزُّهْرِيُّ فَأَخْبَرَنِي أَبُو سَلَمَةَ بْنُ عَبْدِ الرَّحْمَنِ عَنْ جَابِرِ بْنِ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ يُحَدِّثُ عَنْ فَتْرَةِ الْوَحْيِ فَقَالَ فِي حَدِيثِهِ فَبَيْنَا أَنَا أَمْشِي إِذْ سَمِعْتُ صَوْتًا مِنْ السَّمَاءِ فَرَفَعْتُ رَأْسِي فَإِذَا الْمَلَكُ الَّذِي جَاءَنِي بِحِرَاءٍ جَالِسٌ عَلَى كُرْسِيٍّ بَيْنَ السَّمَاءِ وَالْأَرْضِ فَجَئِثْتُ مِنْهُ رُعْبًا فَرَجَعْتُ فَقُلْتُ زَمِّلُونِي زَمِّلُونِي فَدَثَّرُونِي فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى يَا أَيُّهَا الْمُدَّثِّرُ إِلَى وَالرِّجْزَ فَاهْجُرْ قَبْلَ أَنْ تُفْرَضَ الصَّلَاةُ وَهِيَ الْأَوْثَانُ

৪৪৮. ইয়াহইয়া ইব্‌নে বুকায়র র. ....... জাবির ইব্‌নে আবদুল্লাহ্ . সূত্রে বর্ণিত, তিনি বলেন,আমি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেছি। তিনি ওহী বন্ধ থাকা সময়কাল সম্পর্কে আলোচনা করছিলেন। তিনি তাঁর আলোচনার মাঝে বললেন, একদা আমি চলছিলাম, এমতাবস্থায় আকাশ থেকে একটি আওয়াজ শুনতে পেলাম। মাথা উত্তোলন করতেই আমি দেখলাম, যে ফেরেশতা হেরা গুহায় আমার কাছে এসেছিল সে আসমান-জমিনের মধ্যস্থিত একটি কুরসীতে বসা আছে। আমি তাঁর ভয়ে-ভীত সন্ত্রস্ত হয়ে গেলাম। এরপর আমি (বাড়িতে) প্রত্যাবর্তন করে (খাদীজা রা.কে) বললাম, আমাকে বস্ত্রাবৃত কর; আমাকে বস্ত্রাবৃত কর। তাঁরা আমাকে বস্ত্রাচ্ছাদিত করল। তখন আল্লাহ্ নাযিল করলেন, "হে বস্ত্রাচ্ছাদিত! উঠুন, ..... অপবিত্রতা হতে দূরে থাকুন।" এ আয়াতগুলো সালাত ফরয হওয়ার পূর্বে নাযিল হয়েছিল। الْأَوْثَانُ অর্থ মূর্তিসমূহ।

**ব্যাখ্যা :** এটিও হযরত জাবির রা.-এর উল্লিখিত হাদীসের আরেকটি সূত্র।

وهو يحدث : هو দ্বারা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে বুঝানো হয়েছে। আর واو-حالية।

يحدث عن فترة الوحى-এতে জানা গেল যে, মুদ্দাসসিরের পূর্বে ওহী অবতীর্ণ হয়ে পরে স্থগিত হয়। এটিই বিশুদ্ধ এবং হক। হযরত জাবির রা.-এর (উল্লিখিত ৪৪৭ নং) হাদীসে اوليت দ্বারা اوليت مخصوصة উদ্দেশ্য। اوليت مطلقـــة উদ্দেশ্য নয়। বর্ণনসমূহে গভীরভাবে চিন্তা করলে এটিই প্রমাণিত হয় যে, اوليت حقيقى হল اقرأ باسم ربــك আয়াতের। আর ওহী স্থগিত হওয়ার পর পূণরায় প্রথমস্থান - মুদ্দাসসিরের। আরো বিশদ বিবরণ بدئ الوحى-তে আসছে। ইনশাআল্লাহ।

وهى الاوثان : هى ফিরেছে رجز এর দিকে। যেহেতু এটি اسم جنس এজন্য اوثان-এর বহুবচন ব্যবহার করা সঠিক। اوثان-এর অনুকূলেই هى-ضمير - কে স্ত্রীলিংগ ব্যবহার করা হয়েছে।

## বুখারী ৭৩৩ بَاب قَوْلُهُ وَالرِّجْزَ فَاهْجُرْ يُقَالُ الرِّجْزُ وَالرِّجْسُ الْعَذَابُ

**২৫৯৫. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "এবং অপবিত্রতা থেকে দূরে থাকুন।"-৭৪ : ৫
কেউ কেউ বলেন, الرِّجْزُ এবং الرِّجْسُ অর্থ আযাব।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ قَالَ ابْنُ شِهَابٍ سَمِعْتُ أَبَا سَلَمَةَ قَالَ أَخْبَرَنِي جَابِرُ بْنُ عَبْدِ اللَّهِ أَنَّــهُ سَمِعَ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُحَدِّثُ عَنْ فَتْرَةِ الْوَحْيِ فَبَيْنَا أَنَا أَمْشِي سَمِعْتُ صَوْتًا مِنْ السَّمَاءِ فَرَفَعْتُ بَصَرِي قِبَلَ السَّمَاءِ فَإِذَا الْمَلَكُ الَّذِي جَاءَنِي بِحِرَاءٍ قَاعِدٌ عَلَى كُرْسِيٍّ بَيْنَ السَّمَاءِ وَالْأَرْضِ فَجَئِثْتُ مِنْهُ حَتَّى هَوَيْتُ إِلَى الْأَرْضِ فَجِئْتُ أَهْلِي فَقُلْتُ زَمِّلُونِي زَمِّلُونِي فَزَمَّلُونِي فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنْذِرْ إِلَى قَوْلِهِ فَاهْجُرْ قَالَ أَبُو سَلَمَةَ وَالرِّجْزَ الْأَوْثَانَ ثُمَّ حَمِيَ الْوَحْيُ وَتَتَابَعَ

৪৪৯. আবদুল্লাহ্ ইব্‌নে ইউসুফ র...... জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে ওহী বন্ধ হওয়া সম্পর্কে (ওহী মওকূফ হয়ে যাওয়ার ব্যাপারে) আলোচনা করতে শুনেছেন। তিনি বলেছেন, একদা আমি পথ চলছিলাম, এমতাবস্থায় আকাশ থেকে একটি আওয়াজ শুনতে পেলাম। এরপর আমি আকাশের দিকে চোখ তুলে দেখলাম, যে ফেরেশতা হেরা গুহায় আমার কাছে আসত, সে আসমান-জমিনের মধ্যস্থিত একটি কুরসীতে সমাসীন আছে। তাকে দেখে আমি মারাত্মক ভয় পেলাম। এমনকি জমিনে পড়ে গেলাম। তারপর আমি আমার স্ত্রী (হযরত খাদীজা রা.) -এর কাছে গেলাম এবং বললাম, আমাকে বস্ত্রাবৃত কর। আমাকে বস্ত্রাবৃত কর। তারা আমাকে বস্ত্রাবৃত করল। এরপর আল্লাহ্ নাযিল করলেন :"হে বস্ত্রাচ্ছাদিত! ......অপবিত্রতা হতে দূরে থাকুন।" আবু সালামা র. বলেন, الْأَوْثَــانُ অর্থ মূর্তিসমূহ। এরপর অধিক পরিমাণে ওহী নাযিল হতে লাগল এবং ধারাবাহিকভাবে ওহী আসতে থাকল (অর্থাৎ, উল্লেখযোগ্য কোন বিচ্ছিন্নতা হয়নি)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল فاهجر বাক্যে।

বুখারী ৭৩৩

## سُورَةُ الْقِيَامَةِ

## সূরা কিয়ামা

আয়াত ৪০, রুকূ ২, মক্কী

بَاب وَقَوْلُهُ لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ لِتَعْجَلَ بِهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ لِيَفْجُرَ أَمَامَهُ سَوْفَ أَتُوبُ سَوْفَ أَعْمَلُ لَا وَزَرَ لَا حِصْنَ سُدًى هَمَلًا

**২৫৯৬. অনুচ্ছেদ ঃ** আল্লাহ্‌র তা'আলার বাণী : "তাড়াতাড়ি ওহী আয়ত্ত করার জন্য আপনি আপনার জিহ্বা সঞ্চালন করবেন না।"-৭৫ : ১৬

ইব্‌নে আব্বাস রা. বলেন, لِيَفْجُرَ أَمَامَهُ ভবিষ্যতে অপরাধ করার জন্য। سَوْفَ أَتُوبُ অর্থ শীঘ্রই তওবা করব, শীঘ্রই আমল করব। لَا وَزَرَ অর্থ কোন আশ্রয়স্থল নেই। سُدًى অর্থ নিরর্থক ও উদ্দেশ্যহীন।

حَدَّثَنَا الْحُمَيْدِيُّ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا مُوسَى بْنُ أَبِي عَائِشَةَ وَكَانَ ثِقَةً عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ كَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا نَزَلَ عَلَيْهِ الْوَحْيُ حَرَّكَ بِهِ لِسَانَهُ وَوَصَفَ سُفْيَانُ يُرِيدُ أَنْ يَحْفَظَهُ فَأَنْزَلَ اللَّهُ لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ لِتَعْجَلَ بِهِ

৪৫০. হুমায়দী র.......ইব্‌ন আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি যখন ওহী নাযিল করা হত, তখন তিনি দ্রুত জিহ্বা নাড়তেন (বার বার পড়তে থাকতেন, যাতে ভুলে না যান)। রাবী সুফিয়ান বলেন, এরূপ করার পেছনে তাঁর উদ্দেশ্যে ছিল ওহী মুখস্থ করা। তারপর আল্লাহ্ নাযিল করলেন : "তাড়াতাড়ি ওহী আয়ত্ত করার জন্য তুমি তোমার জিহ্বা সঞ্চালন করবেন না।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট। হাদীসটি বুখারীর بدءالوحى - তে এসেছে।

وكان ثقة -এতে সুফিয়ান র. মূসা এর হাদীস গ্রহণ করার নির্ভরযোগ্যতা বর্ণনা করেছেন। মূসা র. নিচুস্তরের তাবিয়ীনের অন্তর্ভুক্ত।

বুখারী ৭৩৩

## بَاب إِنَّ عَلَيْنَا جَمْعَهُ وَقُرْآنَهُ

**২৫৯৭. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "এ কুরআন সংরক্ষণ ও পাঠ করিয়ে দেয়ার দায়িত্ব আমারই।"-৭৫ : ১৭

حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ بْنُ مُوسَى عَنْ إِسْرَائِيلَ عَنْ مُوسَى بْنِ أَبِي عَائِشَةَ أَنَّهُ سَأَلَ سَعِيدَ بْنَ جُبَيْرٍ عَنْ قَوْلِهِ تَعَالَى لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ قَالَ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَانَ يُحَرِّكُ شَفَتَيْهِ إِذَا أُنْزِلَ عَلَيْهِ فَقِيلَ لَهُ لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ يَخْشَى أَنْ يَنْفَلِتَ مِنْهُ إِنَّ عَلَيْنَا جَمْعَهُ وَقُرْآنَهُ أَنْ نَجْمَعَهُ فِي صَدْرِكَ وَقُرْآنَهُ أَنْ تَقْرَأَهُ فَإِذَا قَرَأْنَاهُ يَقُولُ أُنْزِلَ عَلَيْهِ فَاتَّبِعْ قُرْآنَهُ ثُمَّ إِنَّ عَلَيْنَا بَيَانَهُ أَنْ نُبَيِّنَهُ عَلَى لِسَانِكَ

৪৫১. উবাইদুল্লাহ্ ইব্‌নে মূসা র....... মূসা ইব্‌নে আবু আয়েশা র. . সূত্রে বর্ণিত, তিনি আল্লাহ তা'আলার বাণী : لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ সম্পর্কে সাঈদ ইব্‌নে জুবায়র রা. - কে জিজ্ঞেস করার পর তিনি বললেন, ইব্‌নে আব্বাস রা. বলেছেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি যখন ওহী নাযিল করা হত, তখন তিনি তাঁর ঠোট দু'টো দ্রুত

নাড়তেন। তখন তাঁকে বলা হল, তাড়াতাড়ি ওহী আয়ত্ত করার জন্য আপনি আপনার জিহ্বা সঞ্চালন করবেন না। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহী ভুলে যাবার আশংকায় এমন করতেন। নিশ্চয়ই এ কুরআন সংরক্ষণ ও পাঠ করিয়ে দেয়ার দায়িত্ব আমারই। অর্থাৎ, আমি নিজেই তাকে আপনার স্মৃতিপটে (আমি নিজে আপনার অন্তরে) সংরক্ষণ করে দিব। তাই আমি যখন তা পাঠ করব (অর্থাৎ, فَإِذَا قَرَأْنَاهُ এর তাফসীরে বলেন) أُنْزِلَ عَلَيْـــهِ অর্থাৎ, যখন আপনার প্রতি ওহী নাযিল হতে থাকবে (অর্থাৎ, জিবরাঈল আ. শুনাতে আরম্ভ করেন) তখন আপনি তার অনুসরন করবেন। এরপর তা বর্ণনা করার দায়িত্ব আমারই। অর্থাৎ, এ কুরআনকে আপনার মুখ দিয়ে বর্ণনা করিয়ে দেয়ার দায়িত্ব আমার।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট।

ان علينا جمعه الخ : যেমন আল্লাহ তা'আলার বাণী (৯) إِنَّا نَحْنُ نَزَّلْنَا الذِّكْرَ وَإِنَّا لَهُ لَحَافِظُونَ

## بَاب قَوْلُهُ فَإِذَا قَرَأْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَهُ قَالَ ابْنُ عَبَّاسٍ قَرَأْنَاهُ بَيَّنَّاهُ فَاتَّبِعْ اعْمَلْ بِهِ

**২৫৯৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "সুতরাং আমি যখন তা পাঠ করি আপনি সে পাঠের অনুসরণ করুন।"–৭৫ : ১৮

ইবনে আব্বাস রা. বলেন, قَرَأْنَاهُ অর্থ-আমি যখন তা বর্ণনা করি فَاتَّبِعْ অর্থ-এ অনুযায়ী আমল কর।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ مُوسَى بْنِ أَبِي عَائِشَةَ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ فِي قَوْلِهِ لَا تُحَـــرِّكْ بِـــهِ لِسَانَكَ لِتَعْجَلَ بِهِ قَالَ كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذَا نَزَلَ جِبْرِيلُ بِالْوَحْيِ وَكَانَ مِمَّا يُحَرِّكُ بِهِ لِسَانَهُ وَشَــفَتَيْهِ فَيَشْتَدُّ عَلَيْهِ وَكَانَ يُعْرَفُ مِنْهُ فَأَنْزَلَ اللَّهُ الْآيَةَ الَّتِي فِي لَا أُقْسِمُ بِيَوْمِ الْقِيَامَةِ لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ لِتَعْجَلَ بِهِ إِنَّ عَلَيْنَا جَمْعَــهُ وَقُرْآنَهُ قَالَ عَلَيْنَا أَنْ نَجْمَعَهُ فِي صَدْرِكَ وَقُرْآنَهُ فَإِذَا قَرَأْنَاهُ فَاتَّبِعْ قُرْآنَهُ فَإِذَا أَنْزَلْنَاهُ فَاسْتَمِعْ ثُمَّ إِنَّ عَلَيْنَا بَيَانَهُ عَلَيْنَا أَنْ نُبَيِّنَــهُ بِلِسَانِكَ قَالَ فَكَانَ إِذَا أَتَاهُ جِبْرِيلُ أَطْرَقَ فَإِذَا ذَهَبَ قَرَأَهُ كَمَا وَعَدَهُ اللَّهُ عَزَّ وَجَلَّ أَوْلَى لَكَ فَأَوْلَى تَوَعُّدٌ

৪৫২. কুতায়বা ইব্‌নে সাঈদ র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি আল্লাহ তা'আলার বাণী" لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ لِتَعْجَلَ بِهِ -এর ব্যাখ্যায় বলেন, যে, জিবরাঈল আ. যখন ওহী নিয়ে আসতেন তখন রাসূল তাঁর জিহ্বা ও ঠোঁট দু'টো দ্রুত নাড়তেন (অর্থাৎ, ইয়াদ করতে, যাতে ভুলে না যান)। এটা তাঁর জন্য কষ্টকর হত এবং তাঁর চেহারা দেখেই বোঝা যেত। তাই আল্লাহ্ তা'আলা لَا تُحَرِّكْ بِهِ لِسَانَكَ لِتَعْجَلَ بِـــهِ إِنَّ عَلَيْنَـــا جَمْعَـــهُ وَقُرْآنَـــهُ "তাড়াতাড়ি ওহী আয়ত্ত করার জন্য আপনার জিহ্বা সঞ্চালন করবেন না; এ কুরআন সংরক্ষণ ও পাঠ করিয়ে দেয়ার দায়িত্ব আমারই"- নাযিল করলেন। এতে আল্লাহ্ ইরশাদ করেছেন : এ কুরআনকে আপনার বক্ষে সংরক্ষণ করা (অর্থাৎ, ইয়াদ করিয়ে দেয়া) ও পড়িয়ে দেয়ার দায়িত্ব আমারই। সুতরাং আমি যখন তা পাঠ করি, আপনি সে পাঠের অনুসরণ করুন, অর্থাৎ, আমি যখন ওহী নাযিল করি তখন আপনি মনোযোগ সহকারে শ্রবণ করুন। তারপর এর বিশদ ব্যাখ্যার দায়িত্ব আমারই। অর্থাৎ, আপনার মুখে তা বর্ণনা করার দায়িত্ব আমারই। রাবী বলেন, এরপর জিবরাঈল আ. চলে গেলে আল্লাহর ওয়াদা মুতাবিক তিনি তা পাঠ করতেন أَوْلَى لَكَ فَـــأَوْلَى অর্থ দুর্ভোগ তোমার জন্য, দুর্ভোগ! এ আয়াতে ভীতি প্রদর্শন করা হয়েছে।

আয়াত أَوْلَى لَكَ فَأَوْلَى তোমার দুর্ভাগ্যের উপর দুর্ভাগ্য আসন্ন। উদ্দেশ্য হল সতর্কীকরণ ও ধমক প্রদান।

বুখারী ৭৩৪

# سُورَةُ الدَّهْرِ
# সূরা দাহর

আয়াত ৩১, রুকূ ২, মক্কী

سُورَةُ هَلْ أَتَى عَلَى الْإِنْسَانِ অর্থাৎ, সূরা هَلْ أَتَى عَلَى الْإِنْسَانِ পৃষ্ঠা ৭৬ এ সূরার প্রসিদ্ধ নাম হল সূরা দাহর। আল্লামা জালালুদ্দিন মহল্লী র. এর নাম জালালাইন শরীফে উল্লেখ করেছেন সূরাতুল ইনসান।

يُقَالُ مَعْنَاهُ أَتَى عَلَى الْإِنْسَانِ وَهَلْ تَكُونُ جَحْدًا وَتَكُونُ خَبَرًا وَهَذَا مِنْ الْخَبَرِ يَقُولُ كَانَ شَيْئًا فَلَمْ يَكُنْ مَذْكُورًا وَذَلِكَ مِنْ حِينِ خَلَقَهُ مِنْ طِينٍ إِلَى أَنْ يُنْفَخَ فِيهِ الرُّوحُ أَمْشَاجٍ الْأَخْلَاطُ مَاءُ الْمَرْأَةِ وَمَاءُ الرَّجُلِ الدَّمُ وَالْعَلَقَةُ وَيُقَالُ إِذَا خُلِطَ مَشِيجٌ كَقَوْلِكَ خَلِيطٌ وَمَمْشُوجٌ مِثْلُ مَخْلُوطٍ وَيُقَالُ سَلَاسِلًا وَأَغْلَالًا وَلَمْ يُجِزْ بَعْضُهُمْ مُسْتَطِيرًا مُمْتَدًّا الْبَلَاءُ وَالْقَمْطَرِيرُ الشَّدِيدُ يُقَالُ يَوْمٌ قَمْطَرِيرٌ وَيَوْمٌ قُمَاطِرٌ وَالْعَبُوسُ وَالْقَمْطَرِيرُ وَالْقُمَاطِرُ وَالْعَصِيبُ أَشَدُّ مَا يَكُونُ مِنْ الْأَيَّامِ فِي الْبَلَاءِ وَقَالَ الْحَسَنُ النُّضْرَةُ فِي الْوَجْهِ وَالسُّرُورُ فِي الْقَلْبِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْأَرَائِكِ السُّرُرُ وَقَالَ الْبَرَاءُ وَذُلِّلَتْ قُطُوفُهَا يَقْطِفُونَ كَيْفَ شَاءُوا وَقَالَ مَعْمَرٌ أَسْرَهُمْ شِدَّةُ الْخَلْقِ وَكُلُّ شَيْءٍ شَدَدْتَهُ مِنْ قَتَبٍ وَغَبِيطٍ فَهُوَ مَأْسُورٌ

هَلْ أَتَى عَلَى الْإِنْسَانِ - কাল প্রবাহে মানুষের উপর এমন এক সময় এসেছিল কি? এর অর্থ হল, কালপ্রবাহে মানুষের উপর এমন এক সময় এসেছিল। هَلْ শব্দটি কখনো নেতিবাচক, আবার কখনো ইতিবাচক অর্থে ব্যবহৃত হয়। তবে এখানে অবহিতকরণ তথা ইতিবাচক অর্থে ব্যবহৃত হয়েছে। আল্লাহ্ বলেন, এক সময় মানুষের অস্তিত্ব ছিল কিন্তু উল্লেখযোগ্য কোন বস্তু ছিল না। আর ঐ সময়টা হল মাটি থেকে সৃষ্টি করা হতে তার মধ্যে প্রাণ সঞ্চার করা পর্যন্ত। أَمْشَاجٍ অর্থ সংমিশ্রণ। অর্থাৎ, মার্তৃগর্ভে পুরুষ ও মহিলার বীর্যের সংমিশ্রণে রক্ত এবং পরে জমাট বাধা রক্ত সৃষ্টি হওয়াকে أَمْشَاجٍ বলা হয়েছে। এক বস্তু অপর বস্তুর সাথে সংমিশ্রিত হলে তাকে أَمْشَاجٍ বলে। তাকে - مَشِيجٌ - বলা হয়। যেমন আপনার উক্তি خَلِيطٌ وَمَمْشُوجٌ ঠিক مَخْلُوط-এর ন্যায়। বলা হয় سَلَاسِلًا وَأَغْلَالًا তানভীন সহকারে। আর কেউ কেউ তানভীনকে জায়েয বলেন না। مُسْتَطِيرًا কঠিন ও ব্যাপক বিপদ।

وَالْعَبُوسُ وَالْقَمْطَرِيرُ وَالْقُمَاطِرُ وَالْعَصِيبُ এবং يَوْمٌ قَمْطَرِيرٌ وَيَوْمٌ قُمَاطِرٌ অর্থ ভয়ংকর ও কঠিন। সুতরাং الْقَمْطَرِيرُ : বিপদের সবচেয়ে কঠিনতম দিনকে বলা হয়।

وَقَالَ الْحَسَنُ النُّضْرَةُ فِي الْوَجْهِ وَالسُّرُورُ فِي الْقَلْبِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْأَرَائِكِ السُّرُرُ وَقَالَ الْبَرَاءُ وَذُلِّلَتْ قُطُوفُهَا يَقْطِفُونَ كَيْفَ شَاءُوا

হাসান র. বলেন, النُّضْرَةُ বা প্রফুল্লতা হয় চেহারায় আর السُّرُورُ বা আনন্দ থাকে অন্তরে। ইবনে আববাস রা. বলেন, الْأَرَائِكِ মানে সিংহাসন বা তাকিয়া। বারা রা. বলেন, ذُلِّلَتْ قُطُوفُهَا (ফলের ছড়া নিচু করে দেয়া হবে) যেভাবে ইচ্ছা পেরে খেতে পারবে।

মামার র. বলেন, أَسْرَهُمْ অর্থ সুদৃঢ় গঠন। উটের গদির সাথে মজবুত করে বাঁধা জিনিসকে مَأْسُورٌ (মাসূর) বলা হয়।

يُقَالُ مَعْنَاهُ أَتَى عَلَى الْإِنْسَانِ وَهَلْ تَكُونُ جَحْدًا وَتَكُونُ خَبَرًا وَهَذَا مِنْ الْخَبَرِ يَقُولُ كَانَ شَيْئًا فَلَمْ يَكُنْ مَذْكُورًا وَذَلِكَ مِنْ حِينِ خَلَقَهُ مِنْ طِينٍ إِلَى أَنْ يُنْفَخَ فِيهِ الرُّوحُ

অর্থাৎ, أَتَى عَلَى الْإِنْسَانِ এর অর্থ, মানুষের উপর একটি সময় এসেছে আর هل শব্দটি কখনো অস্বীকার অর্থাৎ, না-এর জন্য ব্যবহৃত হয়। তথা استفهام انكاري আর কখনো খবর তথা কোন জিনিসকে সাব্যস্ত করার জন্য ইতিবাচকরূপে قدএর অর্থে ব্যবহৃত হয়। আর এটি খবর অর্থাৎ, قد এর অর্থেই ব্যবহৃত। কারণ, এর দ্বারা খবর দেয়া হয়।

يَقُولُ كَانَ شَيْئًا তিনি বলেন মানুষ কখনো একটি বস্তু ছিল কিন্তু উল্লেখযোগ্য ছিল না। অর্থাৎ, বীর্য ছিল মানুষ ছিল না। আর এটি দ্বারা তার সৃজনের পর তাতে রূহ ফূঁকে দেয়া পর্যন্ত সময়কাল উদ্দেশ্য। অর্থাৎ, মানুষ কিছু একটা ছিল কিন্তু উল্লেখযোগ্য ছিল না, এটি তৎকালীন সময়ের কথা যখন মাটি দ্বারা তার পুতুল তৈরি করেছিলেন। এ থেকে তখনকার সময় পর্যন্ত উদ্দেশ্য, যখন তাতে রূহ ফূঁকে দেয়া হয়। এখানে মানুষ দ্বারা উদ্দেশ্য হযরত আদম আ. আর حين من الدهر তথা কালের একটি সময় দ্বারা উদ্দেশ্য ৪০ বছর। অথবা মানব দ্বারা উদ্দেশ্য মানব জাতি। আর حين من الدهر দ্বারা উদ্দেশ্য অন্তসত্ত্বাকালীন সময় বা গর্ভকালীন অবস্থায়। আল্লামা কাস্তাল্লানী র. বলেন, والمراد بالانسان آدم وحين في الدهر اربعون سنة او المراد بالانسن الجنس وبالحين مدة الحمل-কাস্তাল্লানী।

أَمْشَاجٍ الْأَخْلَاطُ مَاءُ الْمَرْأَةِ وَمَاءُ الرَّجُلِ الدَّمُ وَالْعَلَقَةُ وَيُقَالُ إِذَا خُلِطَ مَشِيجٌ كَقَوْلِكَ خَلِيطٌ وَمَمْشُوجٌ مِثْلُ مَخْلُوطٍ

এতে ইঙ্গিত হল ان خلقنا الانسان من نطفة امشاج আয়াতের দিকে। "আমি তাকে মিশ্রিত বীর্য দ্বারা সৃষ্টি করেছি।" অর্থাৎ, নারী পুরুষ উভয়ের বীর্য দ্বারা।

তিনি বলেন, أَمْشَاجٍ অর্থ হল মিশ্রিত নারীর বীর্য এবং পুরুষের বীর্য। মানে উভয়ের বীর্য জরায়ুতে মিশ্রিত হয়ে যায়। অত:পর যদি পুরুষের বীর্য প্রবল হয় তবে শিশু হয় বাপসদৃশ আর যদি নারী বীর্য প্রবল হয় তখন বাচ্চা হয় মায়ের সদৃশ।

الدَّمُ وَالْعَلَقَةُ অর্থাৎ, বীর্য থেকে রক্ত ও লাসা জাতীয় বস্তুতে পরিণত হয়। অত:পর মাংসপিণ্ড ও দেহ।

وَيُقَالُ إِذَا خُلِطَ مَشِيجٌ كَقَوْلِكَ خَلِيطٌ وَمَمْشُوجٌ مِثْلُ مَخْلُوط যখন কোন জিনিসকে অপর কোন বস্তুর সাথে মেলানো হয় তখন তাকে বলে مَشِيجٌ। যেমন خَلِيطٌ وَمَمْشُوجٌ মানে মিশ্রিত জিনিসের মূল।

**ব্যাখ্যা :** مشج – امشاج– মীম-এর উপর যবর যোগে فعيل-এর ওযনে। অথবা مـــشيج- -এর নীচে যের যোগে এবং শীন সাকিন। مشيج অর্থ মিশ্রিত। - نصر হতে। এর অর্থ মিশ্রিত করা, গুলিয়ে ফেলা, মিলানো।

**কিয়ামত অস্বীকারকারীদের মত খণ্ডন**

امــشاج- এর উল্লেখ দ্বারা কিয়ামত অস্বীকারকারীদের সবচেয়ে বড় সন্দেহ দূরীভূত হয়। কেননা সেই কিয়ামত অস্বীকারকারীদের মতে কিয়ামত সংঘটিত হওয়ার সময় এবং পুনরুত্থানের ব্যাপারে সবচেয়ে বড় প্রশ্ন এটিই যে, মানুষ মরে মাটি এরপর অণু পরমাণু হয়ে দুনিয়ায় বিক্ষিপ্ত হয়ে যায়। তারপর তার পুনুরুত্থান করা এবং তাতে রূহ দান করা অসম্ভব। امشاج - এর অর্থ মিশ্রিত। এতে এর সুস্পষ্ট জবাব রয়েছে। সেটি হল মানুষের প্রথমিক সৃষ্টির ক্ষেত্রেও গোটা দুনিয়ার বিক্ষিপ্ত অংশ এবং অণু পরমাণু অন্তর্ভুক্ত। যার জন্য এ প্রাথমিক সৃষ্টি মুশকিল হল না তার জন্য দ্বিতীয়বার সৃষ্টি করা মুশকিল হয় কী করে ?

ويقال سلاسلا واغلالا ولم يجزه بعضهم এতে ইশারা আয়াতে কারীমা إِنَّا أَعْتَدْنَا لِلْكَافِرِينَ سَلَاسِلَا وَأَغْلَالًا وَسَعِيرًا - এর দিকে "আমি কাফেরদের জন্য শৃঙ্খল এবং অগ্নিকুণ্ড প্রস্তুত করে রেখেছি।" --পারা ২৯ রুকূ ১৯) কেউ বলেন, سلاسلا -তানভীনযোগে আবার কেউ বলেন তানভীন বৈধ নয়।

ব্যাখ্যা : হযরত না'ফি প্রমূখের কিরাআত হল سلاسلا - তানভীন যোগে। وهي قرأة نافع وهشام وابي بكر والكسائي للتناسب لان ما قبله وما بعده نون منصوب-কাসতাল্লানী

و لم يجزه بعـــضهم ইয়া-এর উপর পেশ ও জীম- এর উপর যের যোগে زاء সাকিনের পর ه হবে। অর্থাৎ, কেউ কেউ سلاسل - এর تنوين বৈধ মনে করেন না। কেননা এটি جمع منتهى الجموع হওয়ার দরুন غير منصرف হবে।

اغلال-(পেশ যোগে) এর বহুবচন অর্থ- অগ্নিকুণ্ড, হাতুড়ি। - غل

(فالسلاسل في اعناقهم والاغلال في ايديهم والسعير يوقدون فيــه لا يطفـــى —عمـــدة) হাতে পায়ে শৃংখল ও বেড়ি থাকবে। জ্বলন্ত আগুনে তাদেরকে জ্বালানো হবে। এটি কখনো নির্বাপিত হবে না।

ممتد البلاء:مستطيرا - এতে ইশারা হল ويخافون يوما كان شره مستطيرا এর দিকে। "তারা ঐ দিনের ভয়াবহতার ভয় করে যা ব্যাপক হবে।' -পারা-২৯, রুকু-১৯, উমদা

(উদ্দেশ্য কিয়ামতের দিন) مستطيرا -এর অর্থ দুরাবস্থা ব্যাপক হওয়া।

الشديد – القمطرير যেমন বলা হয় يوم قمطرير ويوم قماطر

العبوس والقمطرير والقماطر والعصيب — اشد ما يكون في ايام البلاء

অর্থাৎ, العبوس والقمطرير والقماطر والعصيب মসিবতের কঠোরতম দিবস।

এতে إِنَّا نَخَافُ مِنْ رَبِّنَا يَوْمًا عَبُوسًا قَمْطَرِيــرًا (١٠) এর দিকে ইশারা। তথা "আমরা স্বীয় রবের পক্ষ থেকে এক কঠোর ও তিক্ত দিবসের আশঙ্কা করছি।"- পারা ২৯, রুকূ ১৯।

قمطرير- শক্ত। যেমন আরবগণ বলেন, يوم قمطرير ويوم قماطر কঠিন মসিবতের দিন।

وقال غيره اسرهم شدة الخلق وكل شئ شددته من قتب فهو ماسور : এতে شَدَدْنَا أَسْرَهُمْ وَإِذَا شِئْنَا بَدَّلْنَا أَمْثَــالَهُمْ تَبْدِيلًا (٢٨) এ আয়াতের দিকে ইঙ্গিত করা হয়েছে। অর্থাৎ, আমি তাদেরকে সৃষ্টি করেছি এবং আমি তাদের জোড়াকে মজবুত করেছি। -পারা ২৯, রুকূ ২০

তিনি বলেন, অন্যরা তথা অর্থাৎ, আবু উবাইদা মা'মার ইবনে মুসান্না র. বলেন, شددنا اســرهم - এর অর্থ আমি তার সৃজন খুব মজবুত করেছি। আর যে সকল বস্তুকে শক্ত করে বাঁধা হয় যেমন উটের হাওদা। সেগুলোকে ماسور বলা হয় ضرب يضرب — اسر হতে। অর্থ: বাঁধা, বন্দি করা, কয়েদ করা।

বুখারী ৭৩৪

## سُورَةُ وَالْمُرْسَلَاتِ
## সূরা মুরসালাত

আয়াত ৫০, রুকূ ২, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ جِمَالَاتٌ حِبَالٌ : ইঙ্গিত হল انها ترمي بشرر كالقصر كانه جمالة صفر আয়াতের দিকে।

তিনি বলেন, جُمَالَــاتٌ (জীমের উপর পেশ। মানে মোটা রশি) যেগুলো দ্বারা বড় বড় নৌযান বেধে রাখে। আর যেরবিশিষ্ট কিরাআত جِمَالَاتٌ নেয়া হলে এমতাবস্থায় এটি হবে جمالة এর বহুবচন। جمالــة শব্দটি جمــل এর বহুবচন মানে উট। আল্লামা আইনী র. তাই বলেন। من قرء بالكسر فهو جمع جمالة وجمالة جمع جمل زوج الناقة وقال ابن التين ينبغي ان يقرء في الاصل بالضم لانه فسرها بالحبال উমদা।

صــفر শব্দটি اصــفر এর বহুবচন। এর অর্থ হল হলুদ। যেহেতু হলুদ উটের হলদে রং কালোর দিকে কিছুটা ধাবিত থাকে সেহেতু এর অর্থ কালোও আসে।

ارْكَعُوا صَلُّوا لَا يَرْكَعُونَ لَا يُصَلُّونَ : ইঙ্গিত হল وَإِذَا قِيلَ لَهُمُ ارْكَعُوا لَا يَرْكَعُونَ (٤٨) আয়াতের দিকে।

"যখন তাদেরকে বলা হয় আল্লাহর দিকে ঝুঁকে পড় অর্থাৎ, ঈমান ও দাসত্ব অবলম্বন কর, তখন তারা ঝুঁকে পড়ে না।" -পারা ২৯; রুকূ ২২।

তিনি বলেন, ارْكَعُوا অর্থ হল তোমরা নামায পড়, আর لَا يَرْكَعُونَ অর্থ হল তারা নামায পড়ে না। তথা যখন তাদেরকে বলা হয় নামায পড় তখন নামায পড়ে না।

وَسُئِلَ ابْنُ عَبَّاسٍ لَا يَنْطِقُونَ وَاللَّهِ رَبِّنَا مَا كُنَّا مُشْرِكِينَ الْيَوْمَ نَخْتِمُ عَلَى أَفْوَاهِهِمْ فَقَالَ إِنَّهُ ذُو أَلْوَانٍ مَرَّةً يَنْطِقُونَ وَمَرَّةً يُخْتَمُ عَلَيْهِمْ

হযরত ইবনে আব্বাস রা. এর নিকট জিজ্ঞেস করা হল, (কুরআন মজীদে বাহ্যত যে বিরোধ রয়েছে তার অর্থ কি?) অর্থাৎ, এক জায়গায় তো আল্লাহর ইরশাদ রয়েছে لَا يَنْطِقُونَ -সূরা মুরসালাত, আয়াত ৩৫

"এটি হবে সেদিন যাতে তারা (কাফিররা) কথা বলতে পারবে না।" অন্যত্র (সূরা আনামে ২৩ নং আয়াতে রয়েছে (وَاللَّهِ رَبِّنَا مَا كُنَّا مُشْرِكِينَ) তথা "কাফের ব্যক্তিরা কসম খেয়ে বলবে আমরা (দুনিয়াতে) মুশরিক ছিলাম না।" তৃতীয় আরেকটি জায়গায় (সূরা ইয়াসিনের ৬৫ নং আয়াতে আছে (الْيَوْمَ نَخْتِمُ عَلَى أَفْوَاهِهِمْ) "আজকে আমি তাদের মুখে মোহর লাগিয়ে দিব।" এগুলোর মাঝে সামঞ্জস্যবিধানের কি সূরত?

হযরত ইবনে আব্বাস রা. বললেন, (কিয়ামত দিবসে কাফেরদের) বিভিন্ন অবস্থা হবে। কখনো তো তারা বলবে আবার কখনো নিজের বিরুদ্ধেই সাক্ষ্য দিবে নিজের কোন বদ আমল গোপন করতে পারবে না। আবার কখনো তাদের মুখের উপর মোহর লাগিয়ে দেয়া হবে। মুখে কোন কথা নিঃসরণ করতে পারবে না। অর্থাৎ, আয়াতসমূহের মাঝে যে বৈপরিত্য আছে, এ সম্বন্ধে ইবনে আব্বাস রা.-কে জিজ্ঞেস করা হলে, তিনি বললেন, কিয়ামতের দিন বিভিন্ন পর্যায়ে মানুষের বিভিন্ন অবস্থার বহি:প্রকাশ ঘটবে। কখনো সে বলতে সক্ষম হবে এবং নিজের বিরুদ্ধে সাক্ষ্য দেবে, আবার কখনো তার মুখে মোহর লাগিয়ে দেয়া হবে। তখন সে আর কোন কথা বলতে সক্ষম হবে না।

**حَدَّثَنِي** مَحْمُودٌ حَدَّثَنَا عُبَيْدُ اللَّهِ عَنْ إِسْرَائِيلَ عَنْ مَنْصُورٍ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَأُنْزِلَتْ عَلَيْهِ وَالْمُرْسَلَاتِ وَإِنَّا لَنَتَلَقَّاهَا مِنْ فِيهِ فَخَرَجَتْ حَيَّةٌ فَابْتَدَرْنَاهَا فَسَبَقَتْنَا فَدَخَلَتْ جُحْرَهَا فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وُقِيَتْ شَرَّكُمْ كَمَا وُقِيتُمْ شَرَّهَا

৪৫৩. মাহমূদ র....... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ছিলাম। এমন সময় তাঁর প্রতি নাযিল হল সূরা মুরসালাত। আমরা তাঁর মুখে শুনে সেটি শিখছিলাম। তখন একটি সাপ বেরিয়ে এল। আমরা ওদিক দৌড়ে গেলাম (সাপটিকে মেরে ফেলার জন্য), কিন্তু সাপটি আমাদের কাছ থেকে দ্রুত চলে গিয়ে গর্তে ঢুকে পড়ল। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা যেমন ওটার অনিষ্ট হতে রক্ষা পেলে, তেমনি সেটিও তোমাদের অনিষ্ট হতে বেঁচে গেল। (কারণ, এটি দংশন করতে পারে নি)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে মিল وَأُنْزِلَتْ عَلَيْهِ وَالْمُرْسَلَاتِ বাক্যে। হাদীসটি বাদউলখালকে ৪৬৪ এবং তাফসীরে ৭৩৪ পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** عَبْدَةُ بْنُ عَبْدِ اللَّهِ أَخْبَرَنَا يَحْيَى بْنُ آدَمَ عَنْ إِسْرَائِيلَ عَنْ مَنْصُورٍ بِهَذَا وَعَنْ إِسْرَائِيلَ عَنْ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ مِثْلَهُ وَتَابَعَهُ أَسْوَدُ بْنُ عَامِرٍ عَنْ إِسْرَائِيلَ وَقَالَ حَفْصٌ وَأَبُو مُعَاوِيَةَ وَسُلَيْمَانُ بْنُ قَرْمٍ عَنْ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنْ الْأَسْوَدِ قَالَ يَحْيَى بْنُ حَمَّادٍ أَخْبَرَنَا أَبُو عَوَانَةَ عَنْ مُغِيرَةَ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ عَنْ عَبْدِ اللَّهِ وَقَالَ ابْنُ إِسْحَاقَ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ الْأَسْوَدِ عَنْ أَبِيهِ عَنْ عَبْدِ اللَّهِ

৪৫৪. আবদা (আমাদের বর্ণনা করেছেন আবদা– আইনের উপর যবর, বা সাকিন, শেষে হায়ে তানীছ) ইবনে আবদুল্লাহ খুযাঈ বলেন, আমাদের নিকট বর্ণনা করেছেন ইসরাঈল। তাকে বর্ণনা করেছেন মনসূর এ হাদীসটিই (অর্থাৎ, হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা.-এর উপরোক্ত হাদীস। ইসরাঈল সূত্রেও পূর্বোক্ত সনদে আমাশ- ইবরাহীম- আলকামা -আবদুল্লাহ পূর্বের হাদীসটির ন্যায় বর্ণনা করেছেন। অর্থাৎ, সাবেক হাদীসের ন্যায় উদ্দেশ্য হল, এতে ইয়াহইয়া ইবনে আদম ইসরাঈলের এক শায়খ তথা আমাশকে যুক্ত করেছেন।

(অন্য সনদে) হাফস আবু মু'আবিয়া, আবদুল্লাহ রা. থেকে অনুরূপ বর্ণনা করেছেন। (অপর এক সনদে) ইব্‌নে ইসহাক র.......আবদুল্লাহ্ থেকে ঠিক এমনি বর্ণনা করেছেন।

ব্যাখ্যা : এটি আব্দুল্লাহ ইবনে মাসউদ রা.-এর হাদীসের অপর একটি সূত্র।

وَتَابَعَهُ أَسْوَدُ : এবং ইয়াহইয়া ইবনে আদমের মুতাবাআত করেছেন আসওয়াদ ইবনে আমির ইসরাঈল থেকে। অর্থাৎ, আসওয়াদ ইবনে আমির ইসরাঈল থেকে হাদীস বর্ণনা করেছেন।

وَقَالَ حَفْصٌ : হাফস ইবনে গিয়াস, আবু মুয়াবিয়া এবং সুলাইমান ইবনে কারম–আমাশ-ইবরাহীম-আসওয়াদ সূত্রে বর্ণনা করেছেন। উদ্দেশ্য হল উপরোক্ত তিনজন তথা হাফস প্রমুখ ইসরাঈলের রেওয়ায়াতে ইবরাহীম নাখাঈর শায়েখের ব্যাপারে বিরোধিতা করেছেন। মানে ইসরাঈলের রেওয়ায়াত হল, আমাশ-ইবরাহীম -আলকামা সূত্রে। আর হাফস প্রমুখের রেওয়ায়াত হল, আমাশ-ইবরাহীম-আসওয়াদ থেকে।

قَالَ يَحْيَى بْنُ حَمَّادٍ : ইমাম বুখারী র.-এর শায়েখ ইয়াহইয়া ইবনে হাম্মাদ বলেছেন, আমাদেরকে আবু আওয়ানা সংবাদ দিয়েছেন। তাকে সংবাদ দিয়েছেন, মুগীরা ইবনে কাসিম। তাকে সংবাদ দিয়েছেন ইবরাহীম। তাকে সংবাদ দিয়েছেন আলকামা। তাকে সংবাদ দিয়েছেন হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. (উদ্দেশ্য হল মুগীরা ইসরাঈলের আনুকুল্য প্রদর্শন করেছেন ইবরাহীমের শায়েখের ব্যাপারে। অর্থাৎ, তিনি হলেন, আলকামা।

وَقَالَ ابْنُ إِسْحَاقَ ইমামুল মাগাযী মুহাম্মদ ইবনে ইসহাক র. এ হাদীসটি আবদুর রহমান ইবনে আসওয়াদ থেকে বর্ণনা করেছেন, তিনি তার পিতা আসওয়াদ থেকে আর তিনি হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. থেকে বর্ণনা করেছেন।

এ রেওয়ায়াত দ্বারা হাফস ইবনে গিয়াস, আবু মুয়াবিয়া ও সুলাইমানের সমর্থন হল যে হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. থেকে হাদীস বর্ণনাকারী হলেন আসওয়াদ। তার উদ্দেশ্য হল এ হাদীসের একটি ভিত্তি রয়েছে আসওয়াদ থেকে। আ'মাশ ও মনসুরের সূত্রে রেওয়ায়াত ছাড়াও। –কাস্তাল্লানী

**حَدَّثَنَا** قُتَيْبَةُ حَدَّثَنَا جَرِيرٌ عَنِ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنِ الْأَسْوَدِ قَالَ قَالَ عَبْدُ اللَّهِ بَيْنَا نَحْنُ مَعَ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي غَارٍ إِذْ نَزَلَتْ عَلَيْهِ وَالْمُرْسَلَاتِ فَتَلَقَّيْنَاهَا مِنْ فِيهِ وَإِنَّ فَاهُ لَرَطْبٌ بِهَا إِذْ خَرَجَتْ حَيَّةٌ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَلَيْكُمْ اقْتُلُوهَا قَالَ فَابْتَدَرْنَاهَا فَسَبَقَتْنَا قَالَ فَقَالَ وُقِيَتْ شَرَّكُمْ كَمَا وُقِيتُمْ شَرَّهَا

৪৫৫. কুতায়বা র.......আবদুল্লাহ্ (ইবনে মাসউদ) রা. সূত্রে বর্ণিত যে, এক গুহার মধ্যে আমরা রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ছিলাম। এমন সময় তাঁর প্রতি নাযিল হল সূরা ওয়াল মুরসালাত। আমরা তাঁর মুখ থেকে সেটা হাসিল করছিলাম। এ সূরার তিলাওয়াতে তখনও রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মুখ সিক্ত ছিল, (অর্থাৎ, এখনো তিনি পড়াচ্ছিলেন) হঠাৎ একটি সাপ বেরিয়ে এল। রাসূলুল্লাহ্ বললেন, "তোমরা তাঁকে মেরে ফেল।" আবদুল্লাহ রা. বলেন,তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা যেমন এর অনিষ্ট হতে রক্ষা পেলে, তেমনি ঠিক ওটাও তোমাদের অনিষ্ট হতে বেঁচে গেল।

ব্যাখ্যা : এটি হযরত আবদুল্লাহ ইবনে মাসউদ রা. এর হাদীসের আরেকটি সূত্র।

বুখারী ৭৩৪

## بَاب قَوْلُهُ إِنَّهَا تَرْمِي بِشَرَرٍ كَالْقَصْرِ

**২৫৯৯. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "তা উৎক্ষেপন করবে বৃহৎ স্ফূলিঙ্গ অট্টালিকাতুল্য।"-৭৭ : ৩২

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ كَثِيرٍ أَخْبَرَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ بْنُ عَابِسٍ قَالَ سَمِعْتُ ابْنَ عَبَّاسٍ إِنَّهَا تَرْمِي بِشَرَرٍ كَالْقَصْرِ قَالَ كُنَّا نَرْفَعُ الْخَشَبَ بِقَصَرٍ ثَلَاثَةَ أَذْرُعٍ أَوْ أَقَلَّ فَنَرْفَعُهُ لِلشِّتَاءِ فَنُسَمِّيهِ الْقَصَرَ

**৪৫৬. মুহাম্মদ ইব্‌নে কাসীর র....... আবদুর রহমান ইব্‌নে আবিস র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি** إِنَّهَا تَرْمِي بِشَرَرٍ كَالْقَصْرِ "তা উৎক্ষেপন করবে বৃহৎ স্ফূলিঙ্গ অট্টালিকাতুল্য।" আয়াতের ব্যাখ্যায় ইব্‌নে আববাস রা. - কে বলতে শুনেছি যে, (অর্থাৎ, সেসব অঙ্গার বিশাল বিশাল প্রাসাদের ন্যায় বর্ষণ করবে।) আমরা তিন গজ বা এর চেয়ে ছোট কাঠের কাণ্ড সংগ্রহ করে শীতকালের জন্য উঠিয়ে রেখে দিতাম। (যাতে এর দ্বারা শীতের সময় উষ্ণতা লাভ করতে পারি– জ্বালাতে পারি।) আর একেই আমরা اَلْقَصَرَ বলতাম।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট।

بقصر :حرف الجار–باء–এর সাথে - قاف - এর উপর যের - صاد - এর উপর যবর যোগে– ثلاثة اذرع ইযাফত দ্বারা ব্যবহৃত হয়েছে। যার অর্থ بقدر ثلاثة اذرع

او اقل- অর্থাৎ, اقل من ثلاثة اذرع অন্য বর্ণনায় بعدها–او فوق ذلك–وهى فى رواية المستملى وحده (উমদাতুল কারী) كالقصر–قاف ও صاد-এর উপর যবর যোগে এটি ইবনে আব্বাস রা. ও হাসান রা.-এর একটি কিরাআত। قصرة-এর বহুবচন- উটের ঘাড়, খেজুর গাছের কাণ্ড এবং গাছের জড়।-কাসতাল্লানী

হযরত ইবনে আব্বাস রা.-এর কিরাআত صاد-এর উপর যবর যোগে সে অনুকূলেই উক্ত তাফসীর। কিন্তু সংখ্যাগরিষ্ঠের কিরাআত অনুযায়ী صاد - এর উপর যের যোগে। যার অর্থ স্থান।

বুখারী ৭৩৪

## بَاب قَوْلُهُ كَأَنَّهُ جِمَالَاتٌ صُفْرٌ

**২৬০০. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "তা পীতবর্ণ উষ্ট্রশ্রেণী সদৃশ।"-৭৭ : ৩৩

**حَدَّثَنَا** عَمْرُو بْنُ عَلِيٍّ حَدَّثَنَا يَحْيَى أَخْبَرَنَا سُفْيَانُ حَدَّثَنِي عَبْدُ الرَّحْمَنِ بْنُ عَابِسٍ سَمِعْتُ ابْنَ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا تَرْمِي بِشَرَرٍ كَالْقَصَرِ قَالَ كُنَّا نَعْمِدُ إِلَى الْخَشَبَةِ ثَلَاثَةَ أَذْرُعٍ أَوْ فَوْقَ ذَلِكَ فَنَرْفَعُهُ لِلشِّتَاءِ فَنُسَمِّيهِ الْقَصَرَ كَأَنَّهُ جِمَالَاتٌ صُفْرٌ حِبَالُ السُّفُنِ تُجْمَعُ حَتَّى تَكُونَ كَأَوْسَاطِ الرِّجَالِ

৪৫৭. আমর ইব্‌নে আলী র....... আবদুর রহমান ইব্‌নে আবিস র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আয়াত সম্পর্কে ইব্‌নে আব্বাস রা. - কে বলতে শুনেছি, তিনি বলেছেন, আমরা তিন গজ বা তার চেয়ে বেশি কাঠ শীতকালের জন্য তুলে রাখতে মনস্থ করতাম। এরূপ কাঠকে আমরা বলতাম কাসর। كَأَنَّهُ جِمَالَاتٌ صُفْرٌ অর্থ জাহাজের রশি (যদ্বারা নৌকা বাঁধে), যা জুড়ে রাখা হয় (মজবুত বা সুদৃঢ় করার জন্য) এমনকি তা মানুষের কোমর সমান উঁচু হয়ে যায় (অর্থাৎ, মোটা হয়ে যায়)।

**ব্যাখ্যা :** শিরোনামের নামে হাদীসের মিল كانه جمالة صفر এ অংশের সাথে।

**বুখারী ৭৩৫** **بَاب قَوْلُهُ هَذَا يَوْمُ لَا يَنْطِقُون**

**২৬০১. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "এ সেই দিন যেদিন তারা কিছুই বলবে না।"-৭৭ : ৩৫

অর্থাৎ, সেদিন কেউ কথা বলতে পারবে না, না কাউকে স্বীয় কৃত আমলের ওজর পেশ করার অনুমতি হবে।

বাকী রইল এ প্রশ্ন যে অন্যান্য আয়াতে কাফেরদের কথা বলার উল্লেখ রয়েছে। এর উত্তর কেবলমাত্র এসেছে যে হাশরের ময়দানে বিভিন্ন রকমের স্থান ও কাল আর পরিস্থিতি আসবে। কোন কোন স্থানে কথা বলা নিষিদ্ধ হবে আবার কোন কোন স্থানে অনুমতি হবে।

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصِ بْنِ غِيَاثٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنِي إِبْرَاهِيمُ عَنْ الْأَسْوَدِ عَنْ عَبْدِ اللَّهِ قَالَ بَيْنَمَا نَحْنُ مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي غَارٍ إِذْ نَزَلَتْ عَلَيْهِ وَالْمُرْسَلَاتِ فَإِنَّهُ لَيَتْلُوهَا وَإِنِّي لَأَتَلَقَّاهَا مِنْ فِيهِ وَإِنَّ فَاهُ لَرَطْبٌ بِهَا إِذْ وَثَبَتْ عَلَيْنَا حَيَّةٌ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ اقْتُلُوهَا فَابْتَدَرْنَاهَا فَذَهَبَتْ فَقَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وُقِيَتْ شَرَّكُمْ كَمَا وُقِيتُمْ شَرَّهَا قَالَ عُمَرُ حَفِظْتُهُ مِنْ أَبِي فِي غَارٍ بِمِنًى

৪৫৮. উমর ইব্‌নে হাফ্‌স র....... আবদুল্লাহ্ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক গুহায় আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ছিলাম। এমন সময় তাঁর প্রতি নাযিল হল 'সূরা ওয়াল মুরসালাত"। তিনি তা তিলাওয়াত করছিলেন, আর আমি তাঁর মুখ থেকে তা শিখছিলাম। তিলাওয়াতে তখনো তাঁর মুখ সিক্ত ছিল। হঠাৎ আমাদের সামনে একটি সাপ বেরিয়ে এল। নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, ওকে মেরে ফেল। আমরা ওদিকে দৌড়ে গেলাম। কিন্তু সাপটি চলে গেল। তখন নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, ওটাকে মেরে ফেল। আমরা ওদিকে দৌড়ে গেলাম। কিন্তু সাপটি চলে গেল। তখন নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা যেমন তার অনিষ্ট থেকে রক্ষা পেলে, ঠিক তেমনি ওটাও তোমাদের অনিষ্ট থেকে বেঁচে গেল। উমর ইব্‌নে হাফস বলেন, এ হাদীসটি আমি তোমার পিতার কাছ থেকে শুনে মুখস্থ করেছি। গুহাটি মিনায় অবস্থিত বলে উল্লেখ আছে।

**ব্যাখ্যা :** উল্লিখিত হাদীসটি বর্ণিত সর্প সম্পর্কে হযরত ইবনে আব্বাস রা.-এর অপর আরেকটি সূত্র।

## عَمَّ يَتَسَاءَلُونَ اي سُورَةُ عَمَّ يَتَسَاءَلُونَ

## সূরা নাবা

আয়াত ৪০, রুকূ ২, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম হল সূরাতুন নাবা।

قَالَ مُجَاهِدٌ لَا يَرْجُونَ حِسَابًا لَا يَخَافُونَهُ لَا يَمْلِكُونَ مِنْهُ خِطَابًا لَا يُكَلِّمُونَهُ إِلَّا أَنْ يَأْذَنَ لَهُمْ صَوَابًا حَقًّا فِي الدُّنْيَا وَعَمِلَ بِهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَهَّاجًا مُضِيئًا وَقَالَ غَيْرُهُ غَسَّاقًا غَسَقَتْ عَيْنُهُ وَيَغْسِقُ الْجُرْحُ يَسِيلُ كَأَنَّ الْغَسَاقَ وَالْغَسِيقَ وَاحِدٌ عَطَاءً حِسَابًا جَزَاءً كَافِيًا أَعْطَانِي مَا أَحْسَبَنِي أَيْ كَفَانِي

মুজাহিদ র. বলেন لَا يَرْجُونَ حِسَابًا -তারা কখনও হিসাবের ভয় করত না। لَا يَمْلِكُونَ مِنْهُ خِطَابًا- যাদেরকে আল্লাহ্ অনুমতি দিবেন, তাদের ব্যতীত তার কাছে আবেদন-নিবেদনের শক্তি কারো থাকবে না। ইব্‌নে আব্বাস রা. বলেন, وَهَّاجًا প্রোজ্জ্বল। অন্যরা বলেছেন- غَسَّاقَ- غَسَقَتْ عَيْنُهُ وَيَغْسِقُ- জখম থেকে রক্ত-পূঁজ প্রবাহিত হয়েছে ও হচ্ছে। যেন - غَسَّاقًا ও الْغَسِيقَ সমার্থক। عَطَاءً حِسَابًا- যথোচিত দান। যেমন বলা হয়, أَعْطَانِي مَا أَحْسَبَنِي অর্থাৎ, সে আমাকে যথেষ্ট দান করেছে।

قَالَ مُجَاهِدٌ لَا يَرْجُونَ حِسَابًا لَا يَخَافُونَهُ : ইঙ্গিত হল إِنَّهُمْ كَانُوا لَا يَرْجُونَ حِسَابًا (٢٧) আয়াতের দিকে। অর্থাৎ, "কিয়ামতের দিন আমলের হিসাব হবে- এর কোন ভয় ছিল না। কারণ, তারা কিয়ামতকে অস্বীকার করত।" পারা ৩০, রুকূ ১।

لَا يَمْلِكُونَ مِنْهُ خِطَابًا لَا يُكَلِّمُونَهُ إِلَّا أَنْ يَأْذَنَ لَهُمْ : ইঙ্গিত হল رَبِّ السَّمَاوَاتِ وَالْأَرْضِ وَمَا بَيْنَهُمَا الرَّحْمَنِ لَا يَمْلِكُونَ مِنْهُ خِطَابًا (٣٧) আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ২। (এবং যিনি) (এবং)

তিনি বলেন, আয়াতে কারীমার উদ্দেশ্য হল, আল্লাহ তা'আলার সামনে কেউ তার অনুমতি ছাড়া কথা বলতে পারবে না (তার সামনে স্বতন্ত্রভাবে দরখাস্ত বা আবেদন করতে পারবে না)।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَهَّاجًا مُضِيئًا : ইঙ্গিত হল وَجَعَلْنَا سِرَاجًا وَهَّاجًا আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ১।

হযরত ইবনে আব্বাস রা. বলেন وَهَّاجًا এর অর্থ উজ্জ্বল। এটি মুবালাগার সীগা। অর্থাৎ, অনেক উজ্জ্বল। উদ্দেশ্য হল সূর্য। আল্লাহ তাআলাই সবচেয়ে ভাল জানেন।

عَطَاءً حِسَابًا جَزَاءً كَافِيًا أَعْطَانِي مَا أَحْسَبَنِي أَيْ كَفَانِي : ইঙ্গিত হল جزاء من ربك عطاء حسابا আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ২। তিনি বলেন, عَطَاءً حِسَابًا অর্থ হল পরিপূর্ণ বদলা। পুরোপুরি পুরস্কার। বাগধারা আছে اي مَا أَحْسَبَنِي তথা আমাকে এ পরিমাণ দিয়েছেন যা যথেষ্ট হয়ে গেছে।

**একটি প্রশ্ন ও তার উত্তর**

প্রশ্ন হল আয়াতের প্রথমাংশে জান্নাতের নিয়ামতসমূহকে আমলের প্রতিদান বলা হয়েছে। অর্থাৎ, جزاء من ربك এবং অপরাংশের মাঝে عطاء حسابا দ্বারা 'আল্লাহপ্রদত্ত' বুঝানো হয়েছে। প্রকৃতপক্ষে তা প্রভূ প্রদত্ব। কেননা মানুষের আমলসমূহ সেই নিয়ামতের বদলা হতে পারে না, যে নিয়ামত তাকে দুনিয়াতে দেয়া হয়েছে। আখিরাতের নিয়ামতসমূহের অর্জন শুধু আল্লাহ তা'আলার ফজল ও করম এবং দান মাত্র। যেমন নবী আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, لا يدخل احدكم الجنة بعمله "তোমাদের মধ্য হতে কেউ তার আমল দ্বারা জান্নাতে প্রবেশ করতে পারবে না।"

## بَاب يَوْمَ يُنْفَخُ فِي الصُّورِ فَتَأْتُونَ أَفْوَاجًا زُمَرًا — বুখারী ৭৩৫

**২৬০২. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "সেদিন শিংগায় ফুৎকার দেয়া হবে এবং তোমরা দলে দলে সমাগত হবে।"-৭৮ : ১৮–পারা ৩০, রুকূ ১

তিনি বলেন, أَفْوَاجًا শব্দটি فوج শব্দের বহুবচন أَفْوَاج। زُمَرًا শব্দটি زمرة শব্দের বহুবচন। মানে দল।

حَدَّثَنِي مُحَمَّدٌ أَخْبَرَنَا أَبُو مُعَاوِيَةَ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي صَالِحٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا بَيْنَ النَّفْخَتَيْنِ أَرْبَعُونَ قَالَ أَرْبَعُونَ يَوْمًا قَالَ أَبَيْتُ قَالَ أَرْبَعُونَ شَهْرًا قَالَ أَبَيْتُ قَالَ أَرْبَعُونَ سَنَةً قَالَ أَبَيْتُ قَالَ ثُمَّ يُنْزِلُ اللَّهُ مِنْ السَّمَاءِ مَاءً فَيَنْبُتُونَ كَمَا يَنْبُتُ الْبَقْلُ لَيْسَ مِنْ الْإِنْسَانِ شَيْءٌ إِلَّا يَبْلَى إِلَّا عَظْمًا وَاحِدًا وَهُوَ عَجْبُ الذَّنَبِ وَمِنْهُ يُرَكَّبُ الْخَلْقُ يَوْمَ الْقِيَامَةِ

৪৫৯. মুহাম্মদ র........ আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন প্রথম (তাদেরকে মৃত্যুদানের জন্য) ও দ্বিতীয়বার শিংগায় ফুৎকারের মধ্যে চল্লিশের ব্যবধান হবে। আবু হোরায়রা রা. -এর জনৈক শিষ্য বললেন, চল্লিশ দিন বোঝানো হয়েছে কি? তিনি বলেন, আমি অস্বীকার করলাম। তারপর পুনরায় তিনি জিজ্ঞেস করলেন, চল্লিশ বলে চল্লিশ মাস বোঝানো হয়েছে কি? তিনি বলেন, এবারও আমি

অস্বীকার করলাম। এরপর আল্লাহ্ আকাশ থেকে পানি বর্ষন করবেন। এতে মৃতরা জীবিত হয়ে উঠবে, যেমন বৃষ্টির পানিতে (সজীব) উদ্ভিদরাজি উৎপন্ন হয়ে থাকে। তখন মেরুদণ্ডের হাড্ডি ব্যতীত মানুষের সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ পচে গলে শেষ হয়ে যাবে। কিয়ামতের দিন ঐ হাড়খণ্ড (যেখানে জন্তুর লেজের জোড়া লাগে) থেকেই পুনরায় মানুষকে সৃষ্টি করা হবে।

**ব্যাখ্যা : শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট।**

**হাদীসটি সূরা যুমারে এসেছে। কিতাবুত্ তাফসীরের ৩৩৮ পৃষ্ঠায় এসেছে।**

(عجب الذنب- (بفتح العين المهملة وسكون الجيم সর্বপ্রথম যা সৃজন করেছেন এবং সর্বপ্রথম সৃজিত হয়েছে [উমদাতুল ক্বারী] এই হাড্ডিই মানুষের বীজ স্বরূপ এবং এর মাধ্যমেই মানুষের সৃষ্টি আরম্ভ হয়। কিয়ামতের দিন দ্বিতীয়বার এর মাধ্যমেই পূনরুত্থান করবেন। তবে নবীগণ এ বিধান থেকে বহির্ভূত। তাদের সমস্ত শরীর হেফাজতে থাকে। যেমন হাদীসে রয়েছে- ان الله حرم على الارض اجساد الانبياء অর্থাৎ নবীগণের শরীর আল্লাহ তা'আলা জমিনের ওপর হারাম করে দিয়েছেন।

## سُورَةُ النَّازِعَاتِ
## সূরা নাযি'আত

আয়াত ৪৬, রুকূ ২, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ الْآيَةَ الْكُبْرَى عَصَاهُ وَيَدُهُ يُقَالُ النَّاخِرَةُ وَالنَّخِرَةُ سَوَاءٌ مِثْلُ الطَّامِعِ وَالطَّمِعِ وَالْبَاخِلِ وَالْبَخِيلِ وَقَالَ بَعْضُهُمْ النَّخِرَةُ الْبَالِيَةُ وَالنَّاخِرَةُ الْعَظْمُ الْمُجَوَّفُ الَّذِي تَمُرُّ فِيهِ الرِّيحُ فَيَنْخَرُ وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْحَافِرَةِ الَّتِي أَمْرُنَا الْأَوَّلُ إِلَى الْحَيَاةِ وَقَالَ غَيْرُهُ أَيَّانَ مُرْسَاهَا مَتَى مُنْتَهَاهَا وَمُرْسَى السَّفِينَةِ حَيْثُ تَنْتَهِي الطَّامَّةُ تَطِمُّ عَلَى كُلِّ شَيْءٍ

মুজাহিদ র. বলেন, الْآيَةَ الْكُبْرَى -মূসা আ. -এর লাঠি এবং তার উজ্জ্বল হস্ত। النَّخِرَةُ ও النَّاخِرَةُ একই অর্থবোধক শব্দ। যেমন الطَّامِعِ ও الطَّمِعِ এবং الْبَاخِلِ ও الْبَخِيلِ এক অর্থবোধক শব্দ। কোন কোন মুফাসসির বলেছেন, النَّخِرَةُ অর্থ গলিত বা পুরনো হাড্ডি এবং النَّاخِرَةُ ফোকলা হাড্ডি, যার মধ্যে বাতাস ঢোকার পর আওয়াজ সৃষ্টি হয়। ইব্নে আব্বাস রা. বলেন, الْحَافِرَةِ অর্থ পূর্ব জীবন। ইব্নে আব্বাস ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, أَيَّانَ مُرْسَاهَا কিয়ামতের শেষ কোথায়? যেমন (আরবী ভাষায়) যেথায় জাহাজ নোঙ্গর করে ঐ স্থানকে الطَّامَّةُ বলে।

وَقَالَ مُجَاهِدٌ الْآيَةَ الْكُبْرَى عَصَاهُ وَيَدُهُ ইঙ্গিত হল فاراه الاية الكبري আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ৩। সে (মূসা আ.) তাকে (ফিরআউনকে নবুয়তের) বড় নিদর্শণ (লাঠি ও শুভ্রহাত) দেখাল।

মুজাহিদ বলেন, الْآيَةَ الْكُبْرَى দ্বারা উদ্দেশ্য হযরত মূসা আ. -এর লাঠি ও শুভ্রহাত।

يُقَالُ النَّاخِرَةُ وَالنَّخِرَةُ سَوَاءٌ مِثْلُ الطَّامِعِ وَالطَّمِعِ وَالْبَاخِلِ وَالْبَخِيلِ وَقَالَ بَعْضُهُمْ النَّخِرَةُ الْبَالِيَةُ وَالنَّاخِرَةُ الْعَظْمُ الْمُجَوَّفُ الَّذِي تَمُرُّ فِيهِ الرِّيحُ فَيَنْخَرُ : ইঙ্গিত হল اذا كنا عظاما نخرة আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ৩। (আমরা যখন ফোকলা হাড্ডি হয়ে যাব তখন কি পুনরায় জীবিত হব!)

বলা হয় النَّاخِرَةُ এবং النَّخِرَةُ উভয়টি সমর্থক। যেমন الطَّامِعِ ও الطَّمِعِ এবং الْبَاخِلِ ও الْبَخِيلِ। আর কেউ কেউ বলেছেন (উভয়ের মাঝে পার্থক্য আছে) النَّخِرَةُ অর্থ পুরনো হাড্ডি। ভাঙ্গাচূড়া হাড্ডি। আর النَّاخِرَةُ অর্থ হল ফোকলা হাড্ডি। যার ভিতরে বাতাস ঢুকলে আওয়াজ বের হয়।

الطَّامَّةُ تَطِمُّ عَلَى كُلِّ شَيْءٍ ইঙ্গিত হল فاذا جاءت الطامـــة الكـــبري আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ৩, ৪। তিনি বলেন, الطَّامَّةُ অর্থ হল যা সবকিছুর উপর ছেয়ে যায়। প্রবলতা লাভ করে।

يَقُولُونَ أَئِنَّا لَمَرْدُودُونَ فِي الْحَـــافِرَةِ (١٠) وَقَالَ ابْنُ عَبَّاسٍ الْحَافِرَةِ الَّتِي أَمْرُنَا الْأَوَّلُ إِلَى الْحَيَاةِ ইঙ্গিত হল আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ৩। হযরত ইবনে আব্বাস রা. বলেন الْحَافِرَةِ অর্থ হল প্রথম অবস্থা। তথা জীবনের দিকে।

**ব্যাখ্যা :** الْحَافِرَةِ - উল্টা পা। পূর্বের অবস্থা। الْحَافِرَةِ – حفر থেকে اسم فاعل-এর শব্দ। অর্থ জমি খনন করা এবং পূর্বাবস্থায় ফিরে যাওয়ার জন্য এটি 'প্রবাদ' হিসেবে ব্যবহৃত হয়। মানুষ যে রাস্তা দিয়ে আসে এরপর সে দিকে গমন করলে উল্টা পায়ের চিহ্নে ভূমিতে যে খনন হয়ে থাকে তাকেই الْحَـــافِرَةِ বলা হয়। উদ্দেশ্য আমরা মরণের পর নিশ্চিহ্ন হয়ে যাওয়ার পর পুনরায় দুনিয়াতে ফিরে আসব?

وَقَالَ غَيْرُهُ أَيَّانَ مُرْسَاهَا مَتَى مُنْتَهَاهَا وَمُرْسَى السَّفِينَةِ حَيْثُ تَنْتَهِي : এতে আয়াতের দিকে ইঙ্গিত রয়েছে يسئلونك عن الساعة أيان مرسها "তারা আপনার নিকট জিজ্ঞেস করে কিয়ামত কখন সংঘটিত হবে?" -পারা-৩০, রুকু-৪)

قال غيره - ইবনে আব্বাস রা. বলেন, مرســـها-এর অর্থ হল, তার সীমা কোথায়? এ শব্দটি مرســى الـــسفينة থেকে উৎসারিত। যার অর্থ জাহাজ যেথায় থেমে যায়। مرســا - এটি মাসদারে মীমী - অর্থ থেমে যাওয়া, জমে যাওয়া, জাহাজের নোঙ্গর গাড়া।

ইবনে আব্বাস রা. ছাড়া অন্য কেউ বলেছেন, أَيَّانَ مُرْسَاهَا অর্থ হল তার শেষ কোথায়। এটি مُرْسَى الـــسَّفِينَةِ থেকে গৃহীত। যেখানে নৌযান সর্বশেষে গিয়ে থামে।

مُرْسَى শব্দে মাসদার মীমি। যার অর্থ হল থামানো, জমানো, নৌযানের নোঙ্গর নিক্ষেপ করা।

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ الْمِقْدَامِ حَدَّثَنَا الْفُضَيْلُ بْنُ سُلَيْمَانَ حَدَّثَنَا أَبُو حَازِمٍ حَدَّثَنَا سَهْلُ بْنُ سَعْدٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَـــالَ رَأَيْـــتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ بِإِصْبَعَيْهِ هَكَذَا بِالْوُسْطَى وَالَّتِي تَلِي الْإِبْهَامَ بُعِثْتُ وَالسَّاعَةُ كَهَاتَيْنِ

৪৬০. আহমাদ ইব্‌নে মিকদাম র.......সাহল ইব্‌নে সা'দ রা. সূত্রে বর্ণিত; তিনি বলেন, আমি দেখেছি, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর মধ্যমা ও শাহাদাত অঙ্গুলিদ্বয় এভাবে একত্রিত করে বলেছেন, কিয়ামত ও আমাকে এরূপে পাঠানো হয়েছে। (আমার ও কিয়ামতের মাঝে আর কোন পয়গাম্বর বা কোন নতুন শরীআত ওয়ালার আগমন ঘটবে না)।

**ব্যাখ্যা :** শিরোনাম তথা উক্ত সূরার সাথে হাদীসের মিল এরূপ যে, সূরার মর্ম মোটামুটিভাবে হাদীসে বিদ্যমান।

بُعِثْتُ : মাজহুল। بضم الباء الموحدة مبنيا للمفعول - আল্লামা কিরমানী র. বলেন, (والـــساعة) 'নসবের সাথে' বলেই নীরবতা অবলম্বন করেছেন। আল্লামা কুরতুবী র. বলেন-

وروايته بفتح الساعة وضمها فالضم على العطف والفتح على المفعول معه والعامل بعثت وكهاتين حال اى مقترنين فعلى النصب يقع التشبيه بالضم وعلى الرفع يحتمل هذا ويحتمل ان يقع بالتفاوت التى بين السبابة والوسطى فى الطول ويدل قول قتادة فى رواية كفضل احداهما على الأخرى وحاصل هذا التعريف بسرعة مجئ القيامة قال عز وجل فقد جاء اشراطها .

وَالـــسَّاعَةُ শব্দটিতে যবর এবং পেশ উভয়টি হতে পারে। পেশ হবে আতফের ভিত্তিতে, আর যবর হবে মাফউলে মা'আহু হিসেবে। بُعِثْتُ হল আমিল। كَهَاتَيْنِ শব্দটি হাল অর্থাৎ, مقترنين। যবরের ভিত্তিতে উপমা হবে পেশের সাথে। পেশ হলে এটাও হতে পারে আর হতে পারে যে শাহাদত এবং মধ্যমা আঙ্গুলের মাঝে পার্থক্য হবে দৈর্ঘ্যে। এর প্রমাণ এক রেওয়ায়াতে কাতাদার উক্তি كفضل احديهما علي الاخـــري। এ পরিচিতির সারমর্ম হল কিয়ামতের আগমন দ্রুত হবে। আল্লাহ তা'আলা ইরশাদ করেন- فقد جاء اشراطها "- উমদা।

**বুখারী ৭৩৫**

# سُورَةُ عَبَسَ
# সূরা 'আবাসা

**আয়াত ৪২, রুকূ ১, মক্কী**

عَبَسَ وَتَوَلَّى كَلَحَ وَأَعْرَضَ وَقَالَ غَيْرُهُ مُطَهَّرَةٍ لَا يَمَسُّهَا إِلَّا الْمُطَهَّرُونَ وَهُمْ الْمَلَائِكَةُ وَهَذَا مِثْلُ قَوْلِهِ فَالْمُدَبِّرَاتِ أَمْرًا جَعَلَ الْمَلَائِكَةَ وَالصُّحُفَ مُطَهَّرَةً لِأَنَّ الصُّحُفَ يَقَعُ عَلَيْهَا التَّطْهِيرُ فَجُعِلَ التَّطْهِيرُ لِمَنْ حَمَلَهَا أَيْضًا سَفَرَةٍ الْمَلَائِكَةُ وَاحِدُهُمْ سَافِرٌ سَفَرْتُ أَصْلَحْتُ بَيْنَهُمْ وَجُعِلَتْ الْمَلَائِكَةُ إِذَا نَزَلَتْ بِوَحْيِ اللَّهِ وَتَأْدِيَتِهِ كَالسَّفِيرِ الَّذِي يُصْلِحُ بَيْنَ الْقَوْمِ وَقَالَ غَيْرُهُ تَصَدَّى تَغَافَلَ عَنْهُ وَقَالَ مُجَاهِدٌ لَمَّا يَقْضِ لَا يَقْضِي أَحَدٌ مَا أُمِرَ بِهِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ تَرْهَقُهَا تَغْشَاهَا شِدَّةٌ مُسْفِرَةٌ مُشْرِقَةٌ بِأَيْدِي سَفَرَةٍ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَتَبَةٍ أَسْفَارًا كُتُبًا تَلَهَّى تَشَاغَلَ يُقَالُ وَاحِدُ الْأَسْفَارِ سِفْرٌ

عَبَسَ وَتَوَلَّى অর্থ كَلَحَ ও أَعْرَضَ মানে সে ভ্রুকুঞ্চিত করল এবং মুখ ফিরিয়ে নিল। مُطَهَّرَةٍ অর্থ যারা পুত-পবিত্র, তারা ব্যতীত অন্য কেউ তা সম্পর্শ করে না। এখানে পুত-পবিত্র বলে ফেরেশতাদেরকে বোঝানো হয়েছে। উল্লিখিত আয়াতটি আল্লাহ তা'আলার বাণী : فَالْمُدَبِّرَاتِ أَمْرًا এর মতই। পূর্বের আয়াতে ফেরেশতা এবং সহীফা উভয়কেই مُطَهَّرَةً বলা হয়েছে। অথচ التَّطْهِيرُ এর সম্পর্ক মৌলিকভাবে সহীফার সাথে, ফেরেশতার সাথে নয়। তবে ফেরেশতা যেহেতু উক্ত সহীফার বাহক, এই হিসাবে ফেরেশতাকেও مُطَهَّرَةً বলা হয়েছে। سَفَرَةٍ অর্থ ফেরেশতা। এর একবচন হচ্ছে سَافِرٌ। سَفَرْتُ অর্থ আমি তাদের বিরোধ মীমাংসা করে দিয়েছি। যখন ওহী নাযিল করত তা নবীদের পর্যন্ত পৌঁছানোর দায়িত্ব অর্পণ করত আল্লাহ্ রাব্বুল আলামীন ফেরেশতাদেরকে سَفِير (দূত) সদৃশ ঘোষণা করেছেন, যিনি কওমের পরস্পর বিরোধ মীমাংসা করেন। অন্যান্য মুফাসসির বলেছেন, تَصَدَّى অর্থ সে এর থেকে অমনোযোগিতা প্রকাশ করেছে। মুজাহিদ র. বলেন, لَمَّا يَقْضِ অর্থ لَا يَقْضِي أَحَدٌ مَا أُمِرَ بِهِ মানে তিনি তাকে যা আদেশ করেছেন, সে এখনও তা পরিপূর্ণ করেনি। ইব্নে আব্বাস রা. বলেন, تَرْهَقُهَا অর্থ সেগুলোকে আচ্ছন্ন করবে এক মহাবিপদ। مُسْفِرَةٌ অর্থ, উজ্জ্বল। بِأَيْدِي سَفَرَةٍ - অর্থ লিপিবদ্ধকারী ফেরেশতা। ইব্নে আব্বাস রা. আরো বলেন, كَتَبَةٍ أَسْفَارًا كُتُبًا অর্থাৎ পুস্তকসমূহ। تَلَهَّى অর্থ তুমি মশগুল হলে। বলা হয় الْأَسْفَار এর একবচন سِفْرٌ।

عَبَسَ وَتَوَلَّى كَلَحَ وَأَعْرَضَ : ইঙ্গিত হল عَبَسَ وَتَوَلَّى (১) أَنْ جَاءَهُ الْأَعْمَى (২) আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ৫ তিনি বলেন, عَبَسَ অর্থ চেহারায় হুল পড়েছে। অস্থিরতা এসেছে। কপালে অপছন্দের আলামত প্রকাশ পেয়েছে। وَتَوَلَّى অর্থ মনোযোগী হননি। চেহারা ফিরিয়ে নিয়েছেন।

**আয়াত অবতরণের প্রেক্ষাপট**

উক্ত আয়াতের অবতরণ প্রেক্ষাপট হল, একদা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিছু মুশরিক সরদারকে বোঝাচ্ছিলেন। কোন রেওয়ায়াতে তাদের নামও এসেছে। [আবু জেহেল ইবনে হিশাম, উতবা ইবনে রাবি'আ, উবাই ইবনে খালফ ও শায়বা] এমতাবস্থায় আব্দুল্লাহ ইবনে উম্মে মাকতুম অন্ধ সাহাবী উপস্থিত হলেন এবং কিছু জিজ্ঞেস করলেন। আলোচনা বাধাগ্রস্ত করাটা রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর মনোপুত হয়নি। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সে দিকে ভ্রূক্ষেপ করলেন না। এ অমনোপুত হওয়ার দরুন তাঁর ভ্রূকুঞ্চিত হল। উক্ত বৈঠক থেকে উঠে যখন ঘরে গমন করতে লাগলেন, তখন ওহীর নিদর্শণ প্রকাশ পেল। তখন এ আয়াতগুলো অবতীর্ণ হল।

وَقَالَ غَيْرُهُ مُطَهَّرَةٍ لَا يَمَسُّهَا إِلَّا الْمُطَهَّرُونَ وَهُمْ الْمَلَائِكَةُ وَهَذَا مِثْلُ قَوْلِهِ فَالْمُدَبِّرَاتِ أَمْرًا جَعَلَ الْمَلَائِكَةَ وَالصُّحُفَ مُطَهَّرَةً لِأَنَّ الصُّحُفَ يَقَعُ عَلَيْهَا التَّطْهِيرُ فَجُعِلَ التَّطْهِيرُ لِمَنْ حَمَلَهَا أَيْضًا :

ইঙ্গিত হল فِي صحف مكرمة مرفوعة مطهرة بايدي سفرة كرام بررة আয়াতের দিকে। "(কুরআন লাওহে মাহফুজের) এরূপ গ্রন্থে (লিপিবদ্ধ) আছে, যেগুলো (আল্লাহর নিকট) সম্মানিত (এবং) উঁচু মর্যাদাশীল ( কারণ,) লাওহে মাহফুজ হল আরশের নিচে। (আর সেগুলো) পবিত্র (খবিস শয়তানগুলো সেখান পর্যন্ত যেতে পারে না। যেমন আল্লাহ তাআলার ইরশাদ রয়েছে لايمسه الا المطهرون ( যেগুলো এরূপ লেখক) (অর্থাৎ, ফেরেশতাদের) হাতে (থাকে) যারা সম্মানিত (এবং) নেককার বা সৎ।" পারা ৩০, রুকূ ৫।

মুজাহিদ বলেন, আয়াতে مُطَهَّرَةٌ এর অর্থ হল সেসব সহীফায় শুধু তারাই হাতে স্পর্শ করতে পারে যারা পবিত্র। তথা ফেরেশতাগণ। (অতএব বহনযোগ্য বস্তুর সিফত বাহকের সিফত হিসেবে করে দেয়া হয়েছে। এটি আল্লাহ তাআলার বাণী فَالْمُدَبِّرَاتِ أَمْرًا এর ন্যায়। الْمُدَبِّرَات) দ্বারা উদ্দেশ্য আরোহী তথা সেসব ফেরেশতা যারা সৃষ্ট জগতের ইন্তেজামের জন্য আল্লাহর পক্ষ থেকে আদিষ্ট। এটি মূলত বহনকৃত জিনিস। রূপকার্থে এর বাহকগুলোকে তথা ঘোড়াগুলোকে الْمُدَبِّرَات বলা হয়েছে।) এজন্য ইমাম বুখারী র. বলেন جَعَلَ الْمَلَائِكَةَ وَالصُّحُفَ مُطَهَّرَةً তথা আল্লাহ তাআলা ফেরেশতা ও সহীফাগুলোকে পবিত্র বলেছেন। অথবা এ কারণে যে পবিত্র হওয়া মূলত সহীফাগুলোর সিফত। অতএব, এগুলোর বাহক তথা ফেরেশতাদেরকেও পবিত্র বলা হয়েছে।

سَفَرَةٌ الْمَلَائِكَةُ وَاحِدُهُمْ سَافِرٌ سَفَرْتُ أَصْلَحْتُ بَيْنَهُمْ وَجُعِلَتْ الْمَلَائِكَةُ إِذَا نَزَلَتْ بِوَحْيِ اللَّهِ وَتَأْدِيَتِهِ كَالسَّفِيرِ الَّذِي يُصْلِحُ بَيْنَ الْقَوْمِ :

ইঙ্গিত হল بِأَيْدِي سَفَرَةٍ উপরোক্ত আয়াতের দিকে। তথা লেখকদের হাতে আছে। তিনি বলেন, سَفَرَة (দুই যবর সহকারে) উদ্দেশ্য ফেরেশতাগণ। এটি سافر মানে লেখকের বহুবচন। আরবগণ বলেন, سفرت بين القوم أي اصلحت بينهم অর্থাৎ, আমি তাদের মাঝে সন্ধি করিয়ে দিয়েছি। আর আল্লাহর ওহী আনয়ন ও তা পয়গম্বরগণ পর্যন্ত পৌঁছানোর ক্ষেত্রে ফেরেশতাদেরকে দূতের ন্যায় সাব্যস্ত করা হয়েছে। যারা লোকজনের মাঝে সন্ধি করিয়ে দেয়। সার কথা سفر এর অর্থ লেখাও আসে, আবার সন্ধি করানোও। তাছাড়া সফরের জন্য রওয়ানা হওয়ার অর্থেও ব্যবহৃত হয়।

وَقَالَ غَيْرُهُ تَصَدَّى تَغَافَلَ عَنْهُ : ইঙ্গিত হল فانت له تصدي আয়াতের দিকে। - পারা ৩০, রুকূ ৫। "তুমি তার ফিকিরে পড়। তুমি তার পেছনে পড়।"

তিনি বলেন, অন্যরা বলেছেন, تَصَدَّى এর অর্থ হল তার থেকে উদাসীন হয়ে যান। হাফিজ আবু যর র. বলেন, এটি সহীহ নয়। تَصَدَّى للامر বলা হয় যখন কেউ কোন কিছুর দিকে মাথা উত্তোলন করে। কিন্তু تَلَهَّى এর অর্থ হল গাফিল হয়ে যাওয়া, উদাসীন হয়ে যাওয়া, অমনোযোগী হয়ে যাওয়া। সমাপ্ত

কারণ, তিনি মুশরিক থেকে উদাসীন হননি। উদাসীন হয়েছেন কেবল সে লোক থেকে যিনি এসেছেন চেষ্টা তদবীর করার জন্য।- কাস্তাল্লানী।

সারকথা تَصَدَّى এর অর্থ تَغَافَلَ عَنْهُ করা ঠিক নয়। সংখ্যাগরিষ্ঠ মুফাসসির ও অভিধানবিদ تَصَدَّى এর অর্থ লেখেন মনোযোগী হওয়া ও পেছনে পরা। হতে পারে এটি বর্ণনাকারী বা কপিকারকের ভুল। আবু উবায়দা فانت له تصدي আয়াতের ব্যাপারে বলেছেন, اي تتعرض له। অতএব تتعرض له শব্দটি আর تَلَهَّى শব্দটি এখান থেকে পড়ে গেছে।। تَلَهَّى শব্দের সঠিক ব্যাখ্যা শীঘ্রই আসবে। –ফাতহুল বারী

تَصَدَّى মূলত শব্দটি ছিল تتصدي। একটি তা এখান থেকে পড়ে গেছে। تَلَهَّى মূলত শব্দটি ছিল تتلهي। একটি তা এখান থেকেও পড়ে গেছে।

وَقَالَ مُجَاهِدٌ لَمَّا يَقْضِ لَا يَقْضِي أَحَدٌ مَا أُمِرَ بِهِ : ইঙ্গিত হল كَلَّا لَمَّا يَقْضِ مَا أَمَرَهُ আয়াতের দিকে। পারা ৩০, রুকূ ৫। (শুকর) (আদায় করেছেন এবং)

মুজাহিদ বলেছেন, لَمَّا يَقْـضِ এর অর্থ হল মানুষকে যে বিষয়ে নির্দেশ দেয়া হয়েছে, সেটি কেউ পরিপূর্ণরূপে আদায় করে না।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ تَرْهَقُهَا تَغْشَاهَا شِدَّةٌ : ইঙ্গিত হল تَرْهَقُهَا قترة আয়াতের দিকে। (পেরেশানীর মলিনতা ছেয়ে যাবে।) (হযরত ইবনে আব্বাস রা. বলেছেন تَرْهَقُهَا এর অর্থ হল তার উপর কঠোরতা আরোপ করা হবে।

مُسْفِرَةٌ مُشْرِقَةٌ : ইঙ্গিত হল وُجُوهٌ يَوْمَئِذٍ مُسْفِرَةٌ আয়াতের দিকে। (ঈমানের কারণে) তিনি বলেন مُسْفِرَةٌ অর্থ হল উজ্জ্বল চকচকে।

بِأَيْدِي سَفَرَةٍ وَقَالَ ابْنُ عَبَّاسٍ كَتَبَةٍ أَسْفَارًا كُتُبًا : আয়াতে কারীমা কেবলমাত্র এসেছে। হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, سَفَرَةٍ অর্থ হল - كَتَبَة - লেখকগণ।

এ থেকেই (সূরা জুমু'আতে) أَسْفَارًا শব্দ এসেছে। এর অর্থ হল কিতাবসমূহ এটি سفر এর বহুবচন। শীনের নিচে যের এর মানে লিখিত বস্তু-কিতাব। যেমন স্বয়ং ইমাম বুখারী র. বর্ণনা করছেন,বলা হয় - يُقَالُ وَاحِدُ الْأَسْفَارِ سِفْرٌ الْأَسْفَارِ এর একবচন سِفْرٌ।

حَدَّثَنَا آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ حَدَّثَنَا قَتَادَةُ قَالَ سَمِعْتُ زُرَارَةَ بْنَ أَوْفَى يُحَدِّثُ عَنْ سَعْدِ بْنِ هِشَامٍ عَنْ عَائِشَةَ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مَثَلُ الَّذِي يَقْرَأُ الْقُرْآنَ وَهُوَ حَافِظٌ لَهُ مَعَ السَّفَرَةِ الْكِرَامِ الْبَرَرَةِ وَمَثَلُ الَّذِي يَقْرَأُ وَهُوَ يَتَعَاهَدُهُ وَهُوَ عَلَيْهِ شَدِيدٌ فَلَهُ أَجْرَانِ

৪৬১. আদম র....... আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন, কুরআনের হাফিজ পাঠকের উদাহরন (অবস্থা) লিপিকার সম্মানিত (ফেরেশতা) দের মত। অতি কষ্টকর হওয়া সত্ত্বেও যে বারবার কুরআন শরীফ পাঠ করে, (অর্থাৎ, বার বার পড়তে থাকে যাতে ভুলে না যায়) সে দ্বিগুণ পুরষ্কার লাভ করবে। অর্থাৎ, কোন কোন লোক কুরআনে কারীমের শব্দ জবানে উচ্চারণ করতে পারে না। এগুলোকে বার বার মশক করে ইয়াদ করে, তাদের জন্য দ্বিগুণ সওয়াব) একটি তো কুরআন মজীদ পড়ার আরেকটি কষ্ট করে পড়ার। কিন্তু এর অর্থ এই নয় যে, প্রথম ব্যক্তি অর্থাৎ, অভিজ্ঞ হাফিজ অপেক্ষা তার মর্তবা উঁচু হয়ে যাবে। সর্বাবস্থায় প্রথম তো প্রথমই। সম্মানিত ওহীবাহক ফেরেশতাদের সঙ্গ সেই লাভ করবে।)

## سُورَةُ إِذَا الشَّمْسُ كُوِّرَتْ اي سُورَةُ التَّكْوِيْرِ
## সূরা তাকভীর

বুখারী ৭৩৫

অর্থাৎ, সূরা তাকভীর। এ সূরার প্রসিদ্ধ নাম হল সূরাতুত তাকভীর। মক্কী, আয়াত ২৯

انْكَدَرَتْ انْتَثَرَتْ وَقَالَ الْحَسَنُ سُجِّرَتْ ذَهَبَ مَاؤُهَا فَلَا يَبْقَى قَطْرَةٌ وَقَالَ مُجَاهِدٌ الْمَسْجُورُ الْمَمْلُوءُ وَقَالَ غَيْرُهُ سُجِرَتْ أَفْضَى بَعْضُهَا إِلَى بَعْضٍ فَصَارَتْ بَحْرًا وَاحِدًا وَالْخُنَّسُ تَخْنِسُ فِي مُجْرَاهَا تَرْجِعُ وَتَكْنِسُ تَسْتَتِرُ كَمَا تَكْنِسُ الظِّبَاءُ تَنَفَّسَ ارْتَفَعَ النَّهَارُ وَالظَّنِينُ الْمُتَّهَمُ وَالضَّنِينُ يَضَنُّ بِهِ وَقَالَ عُمَرُ النُّفُوسُ زُوِّجَتْ يُزَوَّجُ نَظِيرَهُ مِنْ أَهْلِ الْجَنَّةِ وَالنَّارِ ثُمَّ قَرَأَ احْشُرُوا الَّذِينَ ظَلَمُوا وَأَزْوَاجَهُمْ عَسْعَسَ أَدْبَرَ

اِنْكَدَرَتْ অর্থ বিক্ষিপ্ত হয়ে পড়বে। হাসান র. বলেন, سُجِّرَتْ অর্থ পানি নিঃশেষ হয়ে যাবে, এক বিন্দু পানিও অবশিষ্ট থাকবে না। মুজাহিদ র. বলেন, اَلْمَسْجُوْرُ অর্থ কানায় কানায় পরিপূর্ণ। মুজাহিদ ব্যতীত অন্যান্য মুফাসসির বলেছেন, سُجِرَتْ অর্থ একটি সমুদ্র আরেটির সাথে মিলিত হয়ে এক সমুদ্রে পরিণত হবে। وَالْخُنَّسُ অর্থ নিজের গতিপথে পশ্চাদপরসণকারী। تَكْنِسُ মানে সূর্যের আলোতে অদৃশ্য হয়ে যায়, যেমন হরিণ গা ঢাকা দেয়। تَنَفَّسَ অর্থ যখন দিনের আলো উদ্ভাসিত হয়। اَلظَّنِيْنُ অভিযুক্ত। اَلضَّنِيْنُ - কৃপণ। اَلنُّفُوسُ زُوِّجَتْ অর্থ প্রত্যেককে তার অনুরূপ চরিত্রের লোকের সাথে জান্নাত ও জাহান্নামে জুড়ে দেয়া হবে। পরে এ কথার সমর্থনে তিনি اُحْشُرُوا الَّذِينَ ظَلَمُوا وَأَزْوَاجَهُمْ (একত্র কর জালিম ও তাদের সহচরগণকে) আয়াতাংশটি পাঠ করলেন। عَسْعَسَ অর্থ অবসান হয়েছে, পৃ " প্রদর্শন করেছে।

اِنْكَدَرَتْ انْتَثَرَتْ : ইঙ্গিত হল إِذَا السَّمَاءُ انْفَطَرَتْ আয়াতের দিকে। যখন তারকারাজি ছুটে ছুটে ভেঙ্গে পড়বে, তিনি বলেন اِنْكَدَرَتْ অর্থ বিক্ষিপ্ত হয়ে ভেঙে পড়বে।

وَقَالَ الْحَسَنُ سُجِّرَتْ ذَهَبَ مَاؤُهَا فَلَا يَبْقَى قَطْرَةٌ وَقَالَ مُجَاهِدٌ الْمَسْجُورُ الْمَمْلُوءُ وَقَالَ غَيْرُهُ سُجِرَتْ أَفْضَى بَعْضُهَا إِلَى بَعْضٍ فَصَارَتْ بَحْرًا وَاحِدًا : ইঙ্গিত হল ৬নং আয়াত واذا البحار سجرت এর দিকে। যখন সমুদ্রকে উত্তাল করে দেয়া হবে। হাসান বসরী র. বলেছেন, سُجِّرَتْ অর্থ হল তার পানি শেষ হয়ে যাবে। অর্থাৎ, শুকিয়ে যাবে। তাতে এক ফোঁটাও পানি থাকবে না।

মুজাহিদ বলেছেন, اَلْمَسْجُوْرُ এর অর্থ হল ( যেটি সূরা তূরে আছে) পরিপূর্ণ। অন্যরা বলেছেন, سُجِرَتْ অর্থ হল সমুদ্রগুলো উদ্বেলিত হয়ে একটি অপরটির সাথে মিলে একই সমুদ্রে পরিণত হবে। তথা সকল সমুদ্র মিশ্রিত করে একই সমুদ্রে পরিণত করা হবে।

وَالْخُنَّسُ تَخْنِسُ فِي مُجْرَاهَا تَرْجِعُ وَتَكْنِسُ تَسْتَتِرُ كَمَا تَكْنِسُ الظِّبَاءُ : ইঙ্গিত হল ১৫, ১৬ নং আয়াত فلا اقسم بالخنس والجوار الكنس এর দিকে। আমি শপথ করছি, সেসকল তারকারাজির যেগুলো সোজা চলতে চলতে পেছনে সরতে আরম্ভ করে। অতঃপর পিছনের দিকেই চলতে থাকে। আবার (কখনও কখনও পিছনে চলতে চলতে স্বীয় কক্ষপথে) গিয়ে গোপন হয়ে যায়।

তিনি বলেন আয়াতে اَلْخُنَّسُ (خانس এর বহুবচন) (যেমন ركع শব্দটি راكع এর বহুবচন।) এর অর্থ হল স্বীয় চলার স্থানে (কক্ষপথে ) পিছনে স্বস্থানে ফিরে আসে। الجوار শব্দটি جارية এর বহুবচন। মানে চলন্ত। كنس শব্দটি كانس এর বহুবচন। এটি تَكْنِسُ তথা باب ض থেকে গৃহীত। সেসকল তারকারাজি যেগুলো হরিণীর মত লুকিয়ে যায়।

অধিকাংশ মুফাসসির বলেন, উদ্দেশ্য হল পাঁচটি তারকা। যেগুলোকে বলে خمسة متحيرة-مريخ، زحل، مشتري،عطارد، زهرة কারণ, এগুলোর চালচলন কিছুটা এমন ধরনের যে, কখনো এগুলো পূর্ব থেকে পশ্চিম দিকে যায়, আবার কখনো উল্টো ফিরে আসে। আবার কখনো সূর্যের কাছে এসে অদৃশ্য হয়ে যায়।

(উল্লেখ্য, فَلَا أُقْسِمُ بِالْخُنَّسِ: মুফাস্সিরীন ও অভিধানবিধগণ বলেন, اَلْخُنَّسِ হল, পাঁচটি গ্রহ। -নববী: ১/১৮৯

مشترى -বৃহস্পতি (jupiter) زهرة- , শুক্রগ্রহ (Vanus), مرّيخ -মঙ্গলগ্রহ (Mars) , زحل- শনিগ্রহ (Saturn) , عطارد বুধগ্রহ (Mercury) অধিকাংশ মুফাসসির এটাই বলেছেন। হযরত আলী ইবনে আবি তালিব রা. থেকে এটি বর্ণিত। অবশ্য হযরত আলী রা. এর আরেকটি রেওয়ায়াতে এ পাঁচটি তারকা বা গ্রহের সাথে চন্দ্র-সূর্যের কথাও আছে। হযরত হাসান র. থেকে বর্ণিত আছে যে, এগুলো সমস্ত তারকাকেই অন্তর্ভূক্ত করে। এছাড়া এখানো আরোও উক্তি রয়েছে। -নববী: ১/১৯০

الْخُنَّسِ : অর্থাৎ, যেটি তার কক্ষপথে পেছন দিকে ফিরে আসে।

الْكُنَّسِ : যেগুলো অদৃশ্য হওয়ার স্থানে লুকিয়ে যায়। বস্তুত الْكُـنَّسِ শব্দটি كـانس এর বহুবচন। নববী: ১/১৯০।- নোমান আহমদ)

تَنَفَّسَ ارْتَفَعَ النَّهَارُ : **ইঙ্গিত হল ১৮ নং আয়াত** وَالـصُّبْحِ إِذَا تَـنَفَّسَ **এর দিকে। কসম সকালের যখন সেটি আগমন করতে শুরু করে।**

তিনি বলেন, تَنَفَّسَ এর অর্থ হল যখন দিন হয়।

وَالظَّنِينُ الْمُتَّهَمُ : ইঙ্গিত হল ২৪ নং আয়াত وَمَا هُوَ عَلَى الْغَيْبِ بِـضَنِينٍ এর দিকে। আর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম গোপন (বলে দেয়া ওহীর ব্যাপারে) কার্পণ্য করার মতো লোক নন।)

তিনি বলেন, الظَّنِينُ ( জোয়া সহকারে ইবনে কাসীর, আবু উমর ও কিসাইর কিরাআত অনুসারে)।

অর্থ হল অভিযুক্ত আর দ্বিতীয় কিরাআত যেটি হযরত কাসিম প্রমুখের এবং এটাই সংখ্যাগরিষ্ঠের মশহুর কিরাআত দোয়াদ সহকারে। ضنين এর অর্থ হল কৃপণ। অর্থাৎ, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আসমানী সংবাদ ওহীয়ে ইলাহীতে কার্পণ্য করেন না। বরং উত্তমকে শিক্ষা দেন, তাদেরকে বাতলে দেন। ضن،يضن শব্দ باب ض এবং باب س উভয় বাব থেকে আসে। এর অর্থ হল বখিলি করা।

وَقَالَ عُمَرُ النُّفُوسُ زُوِّجَتْ يُزَوَّجُ نَظِيرَهُ مِنْ أَهْلِ الْجَنَّةِ وَالنَّارِ ثُمَّ قَرَأَ احْشُرُوا الَّذِينَ ظَلَمُوا وَأَزْوَاجَهُمْ হযরত ওমর ইবনে খাত্তাব রা. ১৭ নং আয়াত وَإِذَا النُّفُوسُ زُوِّجَتْ এর তাফসীরে বলেছেন, প্রতিটি মানুষের জোড় মিলিয়ে দেয়া হবে। চাই জান্নাতী হোক, বা জাহান্নামী। অর্থাৎ, নেককারকে নেককারের সাথে এবং বদকারকে বদকারের সাথে রাখা হবে। অতপর তিনি সূরা সাফফাতের ২২ নং আয়াত তিলাওয়াত করেন।

(ফেরেশতাদেরকে হুকুম করা হবে জালিমদেরকে তথা প্রতিষ্ঠাতা- শিরক ও কুফরে অনুসরনীয় লোকজনকে) এবং তাদের অনুসারীদেরকে অর্থাৎ, যারা তাদের অনুসরণ করত তাদেরকে জমা কর।

عَسْعَسَ أَدْبَرَ : ইঙ্গিত হল ১৭ নং আয়াত وَاللَّيْلِ إِذَا عَسْعَسَ এর দিকে।

তিনি বললেন, عَسْعَسَ এর অর্থ হল, পৃষ্ঠ প্রদর্শন করে।

**বুখারী ৭৩৬**

## سُورَةُ إِذَا السَّمَاءُ انْفَطَرَتْ اي سُورَةُ الْإِنْفِطَار

## সূরা ইনফিতার

আয়াত ১৯, মক্কী

وَقَالَ الرَّبِيعُ بْنُ خُثَيْمٍ فُجِّرَتْ فَاضَتْ : **ইঙ্গিত হল ৩ নং আয়াত** واذا البحار فجـرت **এর দিকে।** (লোনা ও মিঠা পানি প্রবাহিত হয়ে এক হয়ে যাবে।) রবী ইবনে খুসাইম বলেছেন, فُجِّرَتْ অর্থ হল প্রবাহিত হয়ে পড়বে।

وَقَرَأَ الْأَعْمَشُ وَعَاصِمٌ فَعَدَلَكَ بِالتَّخْفِيفِ وَقَرَأَهُ أَهْلُ الْحِجَازِ بِالتَّشْدِيدِ وَأَرَادَ مُعْتَدِلَ الْخَلْقِ وَمَنْ خَفَّفَ يَعْنِـي فِـي أَيِّ صُورَةٍ شَاءَ إِمَّا حَسَنٌ وَإِمَّا قَبِيحٌ أَوْ طَوِيلٌ أَوْ قَصِيرٌ :

ইঙ্গিত হল ৭ ও ৮ নং আয়াত الَّذِي خَلَقَكَ فَسَوَّاكَ فَعَدَلَكَ (٧) فِي أَيِّ صُورَةٍ مَا شَاءَ رَكَّبَكَ (٨) এর দিকে। অর্থ তিনি তোমাকে (মানবকে সঙ্গত অংগে অর্থাৎ, অঙ্গ প্রত্যঙ্গে সমতা রক্ষা করে) সুসামঞ্জস্যপূর্ণ বানিয়েছেন।। যেভাবে ইচ্ছা তোমাকে জোড় লাগিয়েছেন। আমাশ ও আসিম فعدلك কে তাশদীদ ছাড়া পড়েছেন। কুফাবাসী ও সংখ্যাগরিষ্ঠের কিরাআত এটিই।) হিজাজবাসীগণ দালে তাশদীদ সহ পড়েছেন। তারা এর দ্বারা উদ্দেশ্য করেন, অঙ্গ-প্রত্যঙ্গের সাম্য রক্ষা করা। এরূপ নয় যে এক হাত লম্বা আর একটি ছোট। এক পা বড় আরেকটি ছোট। যারা দালে তাশদীদ ছাড়া পড়েন তারা বলেন, এর অর্থ হল যে সূরতে ইচ্ছা তিনি তৈরি করেছেন, সুশ্রী, কুশ্রী, লম্বা, বেটে (তিনি তোমাকে সুন্দর বা কুৎসিৎ লম্বা বা বেঁটে যে আকৃতিতে ইচ্ছা সৃষ্টি করেছেন।) কিন্তু আল্লামা আইনী র. বলেন, وَمَنْ خَفَّفَ বাক্যের আতফ أَرَادَ এর ফায়েল এর উপর করা হলে উভয় সুরতে উদ্দেশ্য হবে সাম্য রক্ষাকৃত সৃষ্টি। অর্থাৎ, مُعْتَدِلَ الْخَلْقِ বা স্বভাবজাত সৃষ্টিসম্পন্ন হবে। فِي أَيِّ صُورَةٍ জুমলায়ে মুসতানিফা হবে। এজন্য কুফার কোন অভিধানবিদ থেকে বর্ণনা করেছেন যে, عدل তাশদীদ ছাড়া এবং عدل তাশদীদ সহকারে দুটি অভিধান রয়েছে। আর উভয়টির অর্থ একই।

বুখারী ৭৩৬

## سُورَةُ وَيْلٌ لِلْمُطَفِّفِينَ
## সূরা মুতাফ্‌ফিফীন

আয়াত ৩৬, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ بَلْ رَانَ ثَبْتُ الْخَطَايَا : ইঙ্গিত হল ১৪ নং আয়াত كَلَّا بَلْ رَانَ عَلَى قُلُوبِهِمْ مَا كَانُوا يَكْسِبُونَ (١٤) এর দিকে। অর্থাৎ, কিয়ামত অস্বীকারকারীদের নিকট কোন প্রমাণ নেই। (মিথ্যা প্রতিপন্নতার মূল কারণ, হল)তাদের অন্তরে তাদের বদ আমলের কারনে জং বসে গেছে।

মুজাহিদ বলেছেন, আয়াতে رَانَ এর অর্থ হল গুনাহ জমে যাওয়া। رَانَ শব্দটি رين:ماضي থেকে যার অর্থ হল জংমিশ্রিত হওয়া। ময়লা ভরে যাওয়া। তথা তাদের অন্তরে গুনাহের জং লেগে গেছে। যেমনি ভাবে জং লোহা খেয়ে মাটিতে পরিনত করে দেয়, এরূপভাবে তাদের গুনাহের জং তাদের অন্তরের সে যোগ্যতা শেষ করে দিয়েছে, যার ফলে ভালমন্দের পার্থক্য হয়।

হযরত আবু হোরায়রা রা. থেকে বর্ণিত আছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, মুমিন বান্দা যখন কোন গুনাহ করে তখন তার অন্তরে একটি কাল দাগ পরে যায়, যদি সে তওবা করে এবং এর উপর লজ্জিত হয়ে পরবর্তিতে নিজের আমল ঠিক করে নেয় তবে তার এ কালো দাগ মিটে যায় এবং অন্তর বহাল অবস্থায় আলোকোজ্জ্বল হয়ে যায়। আর যদি তওবা না করে বরং আরো গুনাহ করতে থাকে তবে এ কালো দাগ তার পুরো অন্তর ছেয়ে যায়। এরই নাম হল رَانَ। -তিরমিযী ইত্যাদি।

ثُوِّبَ جُوزِيَ ইঙ্গিত হল ৩৬নং আয়াত هَلْ ثُوِّبَ الْكُفَّارُ مَا كَانُوا يَفْعَلُونَ এর দিকে।

তিনি বলেন, ثُوِّبَ অর্থ প্রতিদান দেয়া হয়েছে।

وَقَالَ غَيْرُهُ الْمُطَفِّفُ لَا يُوَفِّي غَيْرَهُ : ইঙ্গিত হল ১ম আয়াত ويل للمطففين এর দিকে।

মুজাহিদ ছাড়া অন্য কেউ বলেছেন, الْمُطَفِّفُ সে যে নিজে অন্যকে পুরোপুরিভাবে মেপে দেয় না। বরং ধোকাবাজি করে।

## بَاب يَوْمَ يَقُومُ النَّاسُ لِرَبِّ الْعَالَمِينَ

**২৬০৩. অনুচ্ছেদ :** আল্লাহ্‌র তা'আলার বাণী : "যেদিন সকল মানুষ উভয় জগতের প্রতিপালকের সামনে দাড়াবে "

حَدَّثَنَا إِبْرَاهِيمُ بْنُ الْمُنْذِرِ حَدَّثَنَا مَعْنٌ قَالَ حَدَّثَنِي مَالِكٌ عَنْ نَافِعٍ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ يَوْمَ يَقُومُ النَّاسُ لِرَبِّ الْعَالَمِينَ حَتَّى يَغِيبَ أَحَدُهُمْ فِي رَشْحِهِ إِلَى أَنْصَافِ أُذُنَيْهِ

৪৬২. ইবরাহীম ইব্‌নে মুনযির র....... আবদুল্লাহ্ ইব্‌নে উমর রা. সূত্রে বর্ণিত, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম يَوْمَ يَقُومُ النَّاسُ لِرَبِّ الْعَالَمِينَ [যেদিন (অর্থাৎ, কিয়ামত দিবসে হিসাবের জন্য) দাঁড়াবে সমস্ত মানুষ জগতমূহের প্রতিপালকের সম্মুখে।" (৮৩ : ৬]-এর ব্যাখ্যায় বলেছেন, সে দিন (ভয়ের কারণে এবং সূর্য নিকটবর্তী হবার ফলে) কারো কারো কর্ণ লতিকা পর্যন্ত ঘামে ডুবে যাবে।

**ব্যাখ্যা :** হাদীসটি উল্লেখ করার কারণ, হল, তাতে يَوْمَ يَقُومُ النَّاسُ لِرَبِّ الْعَالَمِينَ আয়াতের এ অংশ রয়েছে।

হাদীসটি ইমাম মুসলিম র. কিয়ামত অনুচ্ছেদেঃ ২খ. ৩৮৪ পৃ. উল্লেখ করেছেন।

فِي رَشْحِهِ : রা-এর উপর যবর,সীন সাকিন অর্থাৎ, তার ঘামে।

## سُورَةُ إِذَا السَّمَاءُ انْشَقَّتْ

### সূরা ইন্‌শিকাক

আয়াত ২৫, মক্কী

এই সূরার প্রসিদ্ধ নাম সূরা ইনশিকাক।

قَالَ مُجَاهِدٌ كِتَابَهُ بِشِمَالِهِ يَأْخُذُ كِتَابَهُ مِنْ وَرَاءِ ظَهْرِهِ وَسَقَ جَمَعَ مِنْ دَابَّةٍ ظَنَّ أَنْ لَنْ يَحُورَ لَا يَرْجِعَ إِلَيْنَا وَقَالَ ابْنُ عَبَّاسٍ يُوعُونَ يُسِرُّونَ

মুজাহিদ র. বলেন, كِتَابَهُ بِشِمَالِهِ অর্থাৎ, সে পশ্চাৎদিক হতে নিজের আমলনামা গ্রহণ করবে। وَسَقَ অর্থ সে যেসব জীবজন্তু জমা করে। ظَنَّ أَنْ لَنْ يَحُورَ অর্থ সে ভাবত যে, সে কখনই আমার কাছে ফিরে আসবে না। ইবনে আববাস রা. বলেন, يُوعُونَ অর্থ তারা গোপন করে।

قَالَ مُجَاهِدٌ كِتَابَهُ بِشِمَالِهِ يَأْخُذُ كِتَابَهُ مِنْ وَرَاءِ ظَهْرِهِ ইঙ্গিত হল দশ নং আয়াত وَأَمَّا مَنْ أُوتِيَ كِتَابَهُ وَرَاءَ ظَهْرِهِ এর দিকে। "যার আমলনামা তার বাম হাতে তার পৃষ্ঠ দিক থেকে প্রদান করা হবে"

মুজাহিদ বলেন, كِتَابَهُ بِشِمَالِهِ এর অর্থ হল সে স্বীয় আমলনামা নিজের পৃষ্ঠের দিক থেকে গ্রহণ করবে। উদ্দেশ্য হল সে কাফেরের বাম হাত পিঠের দিক দিয়ে বের করে দেওয়া হবে। সে হাতেই স্বীয় আমলনামা গ্রহণ করবে। তার ডান হাত বেধে দেওয়া হবে গরদানে। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

وَسَقَ جَمَعَ مِنْ دَابَّةٍ ইঙ্গিত হলো ১৭ নং আয়াত وَاللَّيْلِ وَمَا وَسَقَ এর দিকে। "শপথ রজনীর এবং সেসব জিনিসের যেগুলোকে রজনী একত্রিত করে নেয় "।

তিনি বলেন, وَسَقَ এর অর্থ হল, রজনী চতুস্পদ জন্তুগুলোকে জমা করে নেয় তথা সবগুলোকে সমবেত করে ঠিকানায় পৌঁছে দেয়।

ظَنَّ أَنْ لَنْ يَحُورَ لَا يَرْجِعَ إِلَيْنَا ইঙ্গিত হলো ১৪ নং আয়াত إِنَّهُ ظَنَّ أَنْ لَنْ يَحُورَ এর দিকে। সে মনে করেছে তাকে আল্লাহর দিকে প্রত্যাবর্তন করতে হবেনা। তিনি বলেন, لن يحور এর অর্থ হল কখনও আল্লাহর দিকে প্রত্যাবর্তন করবেনা।

## بَاب فَسَوْفَ يُحَاسَبُ حِسَابًا يَسِيرًا ।

**২৬০৪. অনুচ্ছেদ :** আল্লাহ্ তা'আলার বাণী : "তার হিসাব-নিকাশ সহজেই নেয়া হবে।"

حَدَّثَنَا عَمْرُو بْنُ عَلِيٍّ حَدَّثَنَا يَحْيَى عَنْ عُثْمَانَ بْنِ الْأَسْوَدِ قَالَ سَمِعْتُ ابْنَ أَبِي مُلَيْكَةَ سَمِعْتُ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ح و حَدَّثَنَا سُلَيْمَانُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا حَمَّادُ بْنُ زَيْدٍ عَنْ أَيُّوبَ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ عَائِشَةَ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ ح و حَدَّثَنَا مُسَدَّدٌ عَنْ يَحْيَى عَنْ أَبِي يُونُسَ حَاتِمِ بْنِ أَبِي صَغِيرَةَ عَنْ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ الْقَاسِمِ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيْسَ أَحَدٌ يُحَاسَبُ إِلَّا هَلَكَ قَالَتْ قُلْتُ يَا رَسُولَ اللَّهِ جَعَلَنِي اللَّهُ فِدَاءَكَ أَلَيْسَ يَقُولُ اللَّهُ عَزَّ وَجَلَّ فَأَمَّا مَنْ أُوتِيَ كِتَابَهُ بِيَمِينِهِ فَسَوْفَ يُحَاسَبُ حِسَابًا يَسِيرًا قَالَ ذَاكِ الْعَرْضُ يُعْرَضُونَ وَمَنْ نُوقِشَ الْحِسَابَ هَلَكَ

**৪৬৩-৪৬৫.** সুলায়মান ইব্‌নে হারব রা. ......আয়েশা রা. ও মুসাদ্দাদ র.......আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বলতে শুনেছি যে, (কিয়ামত দিবসে) যে ব্যক্তিরই হিসাব নেয়া হবে, সে ধ্বংস হয়ে যাবে। তিনি বলেন, তখন আমি বললাম, ইয়া রাসূলাল্লাহ্! ! আল্লাহ্ আমাকে আপনার জন্য কুরবান করুন। আল্লাহ্ কি বলেননি, فَأَمَّا مَنْ أُوتِيَ كِتَابَهُ بِيَمِينِهِ فَسَوْفَ يُحَاسَبُ حِسَابًا يَسِيرًا -"যার আমলনামা তার ডান হাতে দেয়া হবে, তার হিসাব নিকাশ সহজেই নেয়া হবে।" এ কথা শুনে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, (এটা হিসাব নয়) এ আয়াতে তো আমলনামা কিভাবে দেয়া হবে তার উল্লেখ করা হয়েছে, (অর্থাৎ, আমলের কথা বলে দেয়া হবে। জিজ্ঞাসাবাদ ও বাদানুবাদ ছাড়াই ছেড়ে দেয়া হবে।) অন্যথায় যার চুলচেরা হিসাব নেয়া হবে সে ধ্বংস হয়ে যাবে। (অর্থাৎ, হিসাবের সময় যদি জিজ্ঞাসা করা হয় যে, নামায পড়নি? সিনেমা কেন দেখেছ? তাহলে মুক্তি অর্জন কঠিন।)

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল সুস্পষ্ট। হাদীসটি দাস-দাসী অধ্যায়ে ৯৬৭ পৃষ্ঠায় এসেছে। ইমাম তিরমিযী ও ইমাম মুসলিম উক্ত হাদীসটি তাখরীজ করেছেন।

ইমাম বুখারী র. হযরত আয়েশা সিদ্দীকা রা. -এর উক্ত হাদীসটি এখানে তিন সনদে বর্ণিত হয়েছে।

ذاك العرض - উদ্দেশ্যে হল, গোনাহগারদের গোনাহ শুধু বলে দেয়া হবে এবং বলা হবে তুমি এ ভুল করেছ। কিন্তু আমি তোমার গোনাহ দুনিয়াতে গোপন রেখেছি। আজও তোমার গোনাহের উপর পর্দা দিয়ে মাফ করে দিলাম। এটা জিজ্ঞেস করা হবে না যে, তুমি কেন এ কাজ করেছ? উক্ত হাদীস থেকে জানা গেল কিয়ামতের দিন মানুষের হিসাবের ক্ষেত্রে মাঝে ব্যবধান করা হবে। বিশদ বিবরণ ইলম অধ্যায়ে আসবে ইনশাআল্লাহ।

**বুখারী ৭৩৬**

## بَاب لَتَرْكَبُنَّ طَبَقًا عَنْ طَبَقٍ

**২৬০৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "নিশ্চয়ই তোমরা ধাপে ধাপে আরোহণ করবে।" অর্থাৎ, তোমাদেরকে অবশ্যই এক অবস্থার পর অপর অবস্থার দিকে স্থানান্তরিত হতে হবে।" –৮৪ : ১৯,আয়াত নং ১৯

لَتَرْكَبُنَّ-তোমরা অবশ্যই আরোহন করবে। মূলত শব্দটি ছিল لتركبونن تاكيد بانون مضارع صيغه سمع من ركوب : তিনটি নূন একত্রিত হওয়ার কারণে হালাতে রফইর নূন উহ্য করে দেওয়া হয়েছে অত: পর দুই সাকিন একত্রিত হওয়ার কারণে ওয়াও পড়ে গেছে।

طَبَقًا এর অর্থ হল দরজা, শ্রেণী,মনযিল। আয়াতে কারীমার অর্থ হল এক মনযিল হতে অপর মনযিল , এক অবস্থা থেকে অপর অবস্থার দিকে উন্নয়ন ঘটবে যেমন: আল্লাহ তা'আলার বাণী هُوَ الَّذِي خَلَقَكُمْ مِنْ تُرَابٍ ثُمَّ مِنْ نُطْفَةٍ ثُمَّ مِنْ

عَلَقَــةَ علقــة আয়াতে আছে। (সূরা মুমিন ) অর্থাৎ, তিনি সে আল্লাহ যিনি তোমাদেরকে মাটি দ্বারা অতপর বীর্য দ্বারা অত:পর জমাট রক্ত দ্বারা সৃষ্টি করেছেন অত:পর তোমাদেরকে তিনি বের করেন। সারমর্ম হল মানুষ তার সৃষ্টির সূচনা থেকে সমাপ্তি পর্যন্ত কোন এক অবস্থায় থাকেনা বরং তার অস্তিত্বে ক্রমশ পরিবর্তন ও সাধিত হয়।

**حَدَّثَنِي** سَعِيدُ بْنُ النَّضْرِ أَخْبَرَنَا هُشَيْمٌ أَخْبَرَنَا أَبُو بِشْرٍ جَعْفَرُ بْنُ إِيَاسٍ عَنْ مُجَاهِدٍ قَالَ قَالَ ابْنُ عَبَّاسٍ لَتَرْكَبُنَّ طَبَقًا عَــنْ طَبَقٍ حَالًا بَعْدَ حَالٍ قَالَ هَذَا نَبِيُّكُمْ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৪৬৬. সাঈদ ইব্‌নে নাযর র.......ইব্‌ন আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, لَتَرْكَبُنَّ طَبَقًا عَنْ طَبَقٍ- এর মর্মার্থ হচ্ছে, এক অবস্থার পর আরেক অবস্থা হওয়া। (অর্থাৎ, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে সম্বোধন করা হয়েছে যে, ধাপে ধাপে ক্রমশ আপনার সাফল্য আসবে। তোমাদের নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামই এ অর্থ বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট।

لَتَرْكَبُنَّ طَبَقًا عَنْ طَبَقٍ : এটি فَلَا أُقْسِمُ بِالشَّفَقِ الاية এর উত্তর।

হাদীসে বর্ণিত আব্দুল্লাহ ইবনে আব্বাস রা.এর তাফসীর বা এর উপর যবরযুক্ত একবচনের কিরাআতনির্ভর। এ কিরাআত হযরত হামযা ও ইবনে কাসীর র. প্রমূখ থেকে বর্ণিত। এ কিরাআত তথা لَتَــرْكَبَنَّ বা এর উপর যবর দিয়ে ওয়াহিদ মুযাক্কার হাযিরের সীগা হবে।

এমতাবস্থায় সম্বোধন হবে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর দিকে। অর্থাৎ, বর্তমানে মুশরিকদের অস্বীকৃতি ও মিথ্যা প্রতিপন্নতার কারণে আপনি মন খারাপ করবেন না। বর্তমান অবস্থার পরে বিজয় হবে আপনারই।

সংখ্যাগরিষ্ঠের কিরাআত হল لَتَــرْكَبُنَّ তথা বা এর উপর পেশ, বহুবচনের শব্দ। এ কিরাআতের উপর ভিত্তি করেই অনুবাদ করা হয়েছে। এমতাবস্থায় সম্বোধন হবে গোটা মানবজাতিকেই। অর্থাৎ, হে মানবজাতি! তোমরা সর্বদা এক অবস্থা হতে অন্য অবস্থার দিকে স্থানান্তর হতে থাকবে। অর্থাৎ, নিজের সৃষ্টির সূচনা থেকে সমাপ্তি পর্যন্ত কোন সময় এক অবস্থায় থাকবেনা। বরং তার অস্তিত্বের উপর ক্রমশ পরিবর্তন এসে থাকে বীর্য থেকে জমাট রক্ত হয়েছে, অত:পর একটি মাংসপিণ্ডে পরিণত হয়েছে, অত:পর হয়েছে হাড়, এরপর হাড়ের উপর গোশত এসেছে, এরপর পুর্ণাঙ্গ দেহ তৈরি হয়েছে, অত:পর তাতে দেয়া হয়েছে আত্মা ইত্যাদি।

বুখারী ৭৩৬

## سُورَةُ الْبُرُوجِ

## সূরা বুরূজ

আয়াত ২২, মক্কী

فَتَنُــوا। তাদেরকে তারা শাস্তি দিয়েছে। وَقَالَ مُجَاهِدٌ الْأُخْدُودِ شَقٌّ فِي الْأَرْضِ فَتَنُوا عَذَّبُوا : মুজাহিদ র. বলেন, الْأُخْدُودِ অর্থ মাটির ফাটল।

ইঙ্গিত হল قُتِلَ أَصْحَابُ الْأُخْدُودِ এর দিকে। গর্তওয়ালারা নিহত হয়েছে তথা অভিশপ্ত হয়েছে। -আয়াত নং ৪

মুজাহিদ র. বলেন, الْأُخْــدُودِ অর্থ মাটির ফাটল। মাটির গর্ত তথা খন্দক। এর বহুবচন আসে اخاديــد এ আয়াতটি উপরোক্ত কসমের জবাব।

### উখদূদ বা গর্তওয়ালাদের কাহিনী

আসহাবে উখদূদ দ্বারা কী উদ্দেশ্যে? মুফাসসিরগণ কয়েকটি ঘটনা বর্ণনা করেছেন। তবে সহীহ মুসলিম, জামে তিরমিযী প্রভৃতি কিতাবে সামান্য পরিবর্তন, সংযোজন ও বিয়োজনের সাথে হযরত সুহাইব রা. থেকে বর্ণনা এসেছে।

এর সংক্ষেপ হলঃ এক কাফের বাদশাহ ছিল। যখন যাদুকর মৃত্যুর দ্বারপ্রান্তে এসে পৌছল, তখন বাদশাহকে বলল, আমাকে কোন চালাক-চতুর বালক দেয়া হলে তাকে যাদুবিদ্যা শিক্ষা দেব। আমার পর যাতে এর ধারাবাহিকতা শেষ না হয়। সে মতে আব্দুল্লাহ ইবনে তামিরকে চয়ন করা হল। বালকটি প্রাত্যহিক যাদুকর থেকে যাদু শিখত। পথে ছিল এক ইহুদি পাদ্রি, যে সেকালে দীনে হকের উপর ছিল। বালকটি তাঁর কাছেও কিছুক্ষণ বসত, তাঁর কথাবার্তা শ্রবণ করত এবং পছন্দ করত। গোপনে বালকটি ইহুদির হাতে মুসলমান হয়ে যায় পাদ্রির সংশ্রবে আল্লাহর নৈকট্য ও কারামতের মর্যাদায় অভিষিক্ত হয়। একদা বালকটি দেখতে পেল, কোন এক বড় জন্তু [বাঘ অথবা অজগড় সাপ] মানুষের চলাচল পথ আটকে রেখেছে। যার ফলে মানুষ পেরেশানীর শিকার হচ্ছে। বালকটি একটি পাথর উঠিয়ে দোয়া পড়ল যে, "হে আল্লাহ! যাদুকরের পরিবর্তে যদি পাদ্রির দীন তোমার পছন্দ হয় তাহলে উক্ত পাথর দ্বারা জন্তুটিকে খতম করে দাও, যাতে মানুষ তাদের রাস্তা অতিক্রম করতে পারে।" একথা বলে পাথর নিক্ষেপ করলে আল্লাহ তা'আলা জন্তুটিকে খতম করে দেন এবং লোকজন আপন রাস্তায় যাতায়াত করতে থাকে। বালকটি এ ঘটনা পাদ্রিকে শুনাল। পাদ্রি বললেন, বৎস! তুমি এখন আমার থেকেও মর্যাদাবান হয়েছ। আমার ধারণা আল্লাহ তা'আলা তোমাকে পরীক্ষা করবেন।

এদিকে জনগনের মাঝে সাড়া পড়ে গেল যে, বালকটি চমৎকার জ্ঞানী। এখন তাঁর কাছে অন্ধত্ব ও কুষ্ঠ রোগ ভাল হতে শুরু করল। বাদশার এক সহচর অন্ধ ছিল। সে শুনে হাদিয়া- তোহফা নিয়ে উপস্থিত হয়ে বলল, যদি ভাল হই তবে এ সব হাদিয়া তোমাকে দেব। বালকটি বলল, আমি কাউকে রোগমুক্তি দেই না; বরং মুক্তি দান করেন একমাত্র আল্লাহ তা'আলা। যদি আপনি ঈমান আনয়ন করেন তাহলে আমি আল্লাহর কাছে দোয়া করব আল্লাহ তা'আলা শিফা দিবেন। সে ঈমান আনল এবং রোগমুক্তি পেল। লোকটি বাদশাহর কাছে আসল। বাদশাহ কিংকর্তব্যবিমূঢ় হয়ে বললেন, "তোমাকে পূনরায় চোখের জ্যোতি কে দিল? লোকটি বলল, আমার প্রভূ। বাদশাহ বলল, আমাকে ছাড়াও তোমার কোনও প্রভূ আছে? লোকটি বলল, হ্যাঁ, আমার ও আপনার প্রভূ আল্লাহ। বাদশাহ তাঁর উপর অসন্তুষ্ট হল এবং তাকে জিজ্ঞেস করে বিভিন্ন রকম শাস্তি দিতে শুরু করল। পরিশেষে সে বালকটির ঠিকানা দিয়ে দিল এবং বালককে উপস্থিত করা হল। বাদশাহ তাকে বলতে শুরু করলেন, আজ তোমার জাদু এমন পর্যায়ে পৌঁছেছে যে, তাতে কুষ্ঠ ও অন্ধ পর্যন্ত ভাল হতে শুরু করেছে। বালকটি বলতে লাগল, আমি কাউকে শেফা দান করি না। আল্লাহ তা'আলা শেফা দেন। এতে বালকটিকে ধরে তার উপর কঠোর নির্যাতন শুরু করল। ছেলেটি পাদ্রির ঘটনা বলে শুনাল, পাদ্রিকেও ডাকা হল। কিছু আলোচনার পর পাদ্রি ও সহচর অন্ধ ব্যক্তিকে হত্যা করা হল।

বালকটি [আব্দুল্লাহ ইবনে তামির] সম্পর্কে বাদশাহ ফরমান দিল, কোন উঁচু পাহাড় থেকে ধাক্কা দিয়ে ফেলে তাকে মেরে ফেলা হোক। কিন্তু আল্লাহর কী কুদরত! তাকে যারা নিয়ে গেল পাহাড় থেকে পড়ে তারা সকলেই মারা গেল আর বালকটি অক্ষতাবস্থায় বেচেঁ গেল। এরপর বাদশাহ সাগরে ডুবিয়ে মারার ফরমান দিল। সেথাও একই অবস্থা ধারণ করলঃ তাকে যারা নিয়ে গেল সাগরে ডুবে-সকলেই মারা গেল আর বালকটি বেঁচে রইল। পরিশেষে বালকটি বাদশার কাছে আপন মৃত্যুর পদ্ধতি বলল, " আপনি লোকজনকে এক মজলিসে একত্রিত করুন এবং তাদের সামনে আমাকে শুলিতে চড়িয়ে এ দোয়া পড়ে আমার উপর তীর নিক্ষেপ করুন باسم الله رب الغلام [বালকটির প্রভূ আল্লাহর নামে শুলিতে দিচ্ছি]। বাদশাহ তাই করল। তীর বালকটির কান ও মাথার মধ্যবর্তী স্থানে নিক্ষেপ করা হল। বালকটি আপন প্রভূর নামে উৎসর্গিত হয়ে গেল। লোকজন এ দৃশ্য দেখে তৎক্ষণাৎ বলে উঠল, أمنا برب الغلام বালকটির প্রভূর প্রতি ঈমান আনলাম। বাদশাহর উপদেষ্টামণ্ডলী বলতে লাগল, যে বিষয়টিকে থামানোর চিন্তা-ভাবনা চলছিল সেটিরই সম্মুখীন হতে হল। প্রথমে তো এক-দুজন মুসলমান হচ্ছিল এখন রাজদরবারে মুষ্টিময় ক'জন ছাড়া সকলে মুসলমান হয়ে গেল। বাদশাহ ক্রোধে বড় বড় গর্ত প্রস্তুত করল এবং তাতে অগ্নিসংযোগ করে ঘোষণা করল, যে ব্যক্তি দীন থেকে ফিরবে না তাকে সে খন্দকে নিক্ষেপ করা হবে। তারপর লোকজনকে অগ্নিকুণ্ডে নিক্ষেপ করতে শুরু করল, তবুও দীন ত্যাগ করতে রাজি হল না। এক মুসলমান মহিলাকে উপস্থিত করা হল, যার কোলে ছিল একটি

দুগ্ধপোষ্য শিশু। যখন তাকে খন্দকের কাছিকাছি নেয়া হল বাচ্চাটির কারণে মহিলা খন্দকে যেতে ঘাবড়াচ্ছিলেন। কিন্তু শিশুটি আল্লাহর হুকুমে আওয়াজ দিচ্ছিল, মা! ধৈর্য ধরুন, আপনি সৎ পথে আছেন। মোটকথা, সব লোক ঈমানে দৃঢ় রইল। অত্যাচারী কাফের বাদশাকে দুনিয়াতে আল্লাহ লাঞ্ছিত ও বঞ্চিত করলেন।

মুহাম্মদ ইবনে ইসহাকের রেওয়ায়াতে আছে যে, আব্দুল্লাহ ইবনে তামিরকে যে স্থানে সমাহিত করা হয় ঘটনাক্রমে হযরত ওমর ফারূক রা. -এর শাসনকালে ভূমি খনন করা হলে তা থেকে আব্দুল্লাহ ইবনে তামিরের নিঁখুত লাশ বের হয় এমতাবস্থায় যে, ছেলেটির হাত তাঁর কান ও মাথার মধ্যবর্তী স্থানে ছিল যাতে তীরবিদ্ধ ছিল। কোন প্রত্যক্ষ দর্শনকারী তাঁর হাত সেখান থেকে সরিয়ে দিলে যখম থেকে অঝোরধারায় রক্ত ঝরতে থাকে। এরপর পূনরায় সেথায় হাত রেখে দিলে রক্তপাত বন্দ হয়ে যায়। তাঁর হাতে এক আংটি বিদ্যমান ছিল যাতে ربى الله লেখা ছিল। ইয়ামেনের গভর্নর কর্তৃক এ খবর হযরত ফারূকে আযমকে দেয়া হলে তিনি বললেন, তাকে আপন অবস্থায় আংটিসহ ঐ জায়াগায় রেখে দাও। (ইবনে কাসীর)

**উপকারিতাঃ** ইবনে কাসীর ইবনে আবি হাতিমের বরাত দিয়ে বলেন, খন্দকের ঘটনা শুধু একটি নয় অনেক শহরে যুগে যুগে তা ঘটেছে। এরপর ইবনে আবু হাতিম তিনটি ঘটনা বিশেষভাবে উল্লেখ করেন।

১. খন্দক যা ইয়ামানে ছিল [যা 'রাসূলবিরতি যুগে' নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর আগমনের ৭০ বছর পূর্বে এর ঘটনা ঘটেছিল।

২. খন্দকের একটি ঘটনা শাম দেশে ঘটেছিল।

৩. খন্দকের একটি ঘটনা পারস্যে ঘটেছিল। এটি আরবের একটি অঙ্গরাজ্য ছিল।

فَتَنُوا عَذَّبُوا : ইঙ্গিত হল দশ নং আয়াত إِنَّ الَّذِينَ فَتَنُوا الْمُؤْمِنِينَ الاية এর দিকে। যারা ঈমানদারদেরকে কষ্ট দিয়েছে..।

তিনি বলেন। فَتَنُوا অর্থ হল তারা তাদেরকে কষ্ট দিয়েছে শাস্তি প্রদর্শন করেছে।

**বুখারী ৭৩৬**

# سُورَةُ الطَّارِق
# সূরা তারিক
আয়াত ১৭, মক্কী

سُورَةُ الطَّارِق وَقَالَ مُجَاهِدٌ ذَاتِ الرَّجْعِ سَحَابٌ يَرْجِعُ بِالْمَطَرِ ذَاتِ الصَّدْعِ تَتَصَدَّعُ بِالنَّبَاتِ : মুজাহিদ র. বলেন, ذَاتِ الرَّجْعِ অর্থ ঐ মেঘপুঞ্জ যা বৃষ্টি নিয়ে আসে। ذَاتِ الصَّدْعِ অর্থ ঐ জমিন যা উদ্ভিদ উদ্গাত হওয়ার সময় বিদীর্ণ হয়ে যায়।

ইঙ্গিত হল ১১ ও ১২ নং আয়াত وَالسَّمَاءِ ذَاتِ الرَّجْعِ (١١) وَالْأَرْضِ ذَاتِ الصَّدْعِ (١٢) এর দিকে। কসম বৃষ্টিবর্ষনকারী আসমানের এবং বিদীর্ণ জমিনের। মুজাহিদ র. বলেন, ذَاتِ الرَّجْعِ অর্থ বৃষ্টিওয়ালা। এর দ্বারা উদ্দেশ্য হল সে মেঘপুঞ্জ যা বৃষ্টিকে ঘুরাতে থাকে। ذَاتِ الصَّدْعِ অর্থ ঐ জমিন যা উদ্ভিদ উদ্গাত হওয়ার সময় বিদীর্ণ হয়ে যায়।

**বৃষ্টিকে رجع বলার কারণঃ** কাজী বায়যাবী র. -এর দুটি কারণ. বর্ণনা করেছেন। لان الله تعالى يرجعه وقتا فوقتا –قيل من ان السحاب يحمل اطلاع من البحار ثم يرجعه الى الأرض কেননা আল্লাহ তা'আলা সময়ে সময়ে বৃষ্টি দান করেন। অথবা এজন্য যে, সমুদ্র হতে পানি তুলে নেয়া হয় তারপর ভূমিতে পূনরায় বৃষ্টিরূপে প্রেরণ করা হয়]

সেই সাথে কাসাতাল্লানীতে এতটুকু ইবারত সংযোজিত রয়েছে طارق هو النجم وما أتاك ليلا فهو طارق النجم الثاقب المضي।

ইবনে আব্বাস রা. বলেন, لقول فصل :ان كل لما عليها حافظ إلا عليها حافظ অর্থাৎ, তারকা ও রাতে যা طارق তোমার কাছে আসে তাকেও বলা হয়।

ان كل لما عليها حافظ إلا عليها حافظ : "কোন আত্মা এমন নেই যার কোন রক্ষক ও হেফাজতকারী নিয়োজিত নেই।"

النجم الثاقب- উজ্জ্বল তারকা। অর্থাৎ, ইবনে আব্বাস রা. -বলেন, قول فصل যথাযথ কথা। لما এস্থানে إلا অর্থে ব্যবহৃত হয়েছে।

"কোন আত্মা এমন নেই যার কথা রক্ষা করার জন্য কোন রক্ষক ও হেফাজতকারী নিয়োজিত নয়।" সূরা কাফেও এমর্মে আয়াত হল مَا يَلْفِظُ مِنْ قَوْلٍ إِلَّا لَدَيْهِ رَقِيبٌ عَتِيدٌ

অর্থাৎ মানুষের মুখ নি:সৃত সব কথাই সংরক্ষিত ফেরেশ্তা নোট করে রাখে। অপর জায়গায় আরও সুস্পষ্টভাবে বর্ণিত রয়েছে - كِرَامًا كَاتِبِينَ (١١) يَعْلَمُونَ مَا تَفْعَلُونَ (١٢) "আল্লাহ তা'আলার পক্ষ থেকে সম্মানিত ফেরেশ্তাগণ নিয়োজিত যা তোমাদের কৃতকর্ম সম্পর্কে জানে।'

বুখারী ৭৩৬

# سُورَةُ الْأَعْلَى
# সূরা আ'লা

আয়াত ১৯, মক্কী

حَدَّثَنَا عَبْدَانُ قَالَ أَخْبَرَنِي أَبِي عَنْ شُعْبَةَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ الْبَرَاءِ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ أَوَّلُ مَنْ قَدِمَ عَلَيْنَا مِنْ أَصْحَابِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مُصْعَبُ بْنُ عُمَيْرٍ وَابْنُ أُمِّ مَكْتُومٍ فَجَعَلَا يُقْرِئَانِنَا الْقُرْآنَ ثُمَّ جَاءَ عَمَّارٌ وَبِلَالٌ وَسَعْدٌ ثُمَّ جَاءَ عُمَرُ بْنُ الْخَطَّابِ فِي عِشْرِينَ ثُمَّ جَاءَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَمَا رَأَيْتُ أَهْلَ الْمَدِينَةِ فَرِحُوا بِشَيْءٍ فَرَحَهُمْ بِهِ حَتَّى رَأَيْتُ الْوَلَائِدَ وَالصِّبْيَانَ يَقُولُونَ هَذَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَدْ جَاءَ فَمَا جَاءَ حَتَّى قَرَأْتُ سَبِّحْ اسْمَ رَبِّكَ الْأَعْلَى فِي سُوَرٍ مِثْلِهَا

৪৬৭. আবদান র....... বারা . সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সাহাবীদের মধ্যে প্রথম যারা হিজরত করে আমাদের কাছে এসেছিলেন, তাঁরা হলেন মুসআব ইব্‌নে উমায়র রা. ও ইবনে উম্মে মাকতুম রা.। তাঁরা দু'জন এসেই আমাদেরকে কুরআন পড়াতে আরম্ভ করেন। এরপর এলেন, আম্মার, বিলাল ও সা'দ রা.। এরপর এলেন বিশজন সাহাবীসহ উমর ইব্‌নে খাত্তাব রা.। তারপর এলেন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। বারা রা. বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর আগমনে মদীনাবাসীকে এত বেশি আনন্দিত হতে দেখেছি যে, অন্য কোন বিষয়ে তাদেরকে ততটা আনন্দিত হতে আর কখনো দেখিনি। এমনকি আমি দেখেছি, ছোট ছোট ছেলেমেয়েরা পর্যন্ত বলছিল যে, ইনিই তো আল্লাহর সেই রাসূল, যিনি আমাদের মাঝে তাশরীফ এনেছেন। আমি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর আগমনের পূর্বেই سَبِّحْ اسْمَ رَبِّكَ الْأَعْلَى অনুরূপ আরো কিছু সূরা শিখে নিয়েছিলাম।

ব্যাখ্যা : শিরোনামের সাথে হাদীসের মিল স্পষ্ট। হাদীসটি بنيان الكعبة তথা 'কাবা শরীফ নির্মাণ" অনুচ্ছেদে ৫৫৮ পৃ. এসেছে।

**বুখারী ৭৩৬**

# سُورَةُ هَلْ أَتَاكَ حَدِيثُ الْغَاشِيَةِ
# সূরা গাশিয়া

**আয়াত ২৬, মক্কী**

وَقَالَ ابْنُ عَبَّاسٍ عَامِلَةٌ نَاصِبَةٌ النَّصَارَى وَقَالَ مُجَاهِدٌ عَيْنٍ آنِيَةٍ بَلَغَ إِنَاهَا وَحَانَ شُرْبُهَا حَمِيمِ آنٍ بَلَغَ إِنَاهُ لَا تَسْمَعُ فِيهَا لَاغِيَةً شَتْمًا وَيُقَالُ الضَّرِيعُ نَبْتٌ يُقَالُ لَهُ الشِّبْرِقُ يُسَمِّيهِ أَهْلُ الْحِجَازِ الضَّرِيعَ إِذَا يَبِسَ وَهُوَ سُمٌّ بِمُسَيْطِرٍ بِمُسَلَّطٍ وَيُقْرَأُ بِالصَّادِ وَالسِّينِ وَقَالَ ابْنُ عَبَّاسٍ إِيَابَهُمْ مَرْجِعَهُمْ

ইবনে আব্বাস রা. বলেন, عَامِلَةٌ نَاصِبَةٌ (ক্লিষ্ট-ক্লান্ত) বলে খ্রীস্টান সম্প্রদায়কে বোঝানো হয়েছে।

মুজাহিদ র. বলেন, عَيْنٍ آنِيَةٍ অর্থ টগবগে গরম পানিতে কানায় পূর্ণ ঝরনাধারা। حَمِيمِ آنٍ চরম ফুটন্ত পানি। لَا تَسْمَعُ فِيهَا لَاغِيَةً অর্থ সেখানে তারা গালি-গালাজ শুনবে না। الضَّرِيعُ- এক প্রকার কণ্টকময় গুল্ম। (তা যখন সবুজ থাকে তখন) তাকে الشِّبْرِقُ বলা হয়, আর যখন শুকিয়ে যায়, তখন হিজাযবাসীরা একেই الضَّرِيعَ বলে। এক প্রকার বিষাক্ত আগাছা। بِمُسَيْطِرٍ -কর্ম নিয়ন্ত্রক। শব্দটি সোয়াদ ও সীন উভয় বর্ণ দিয়েই পড়া হয়। ইব্নে আব্বাস রা. বলেন, إِيَابَهُمْ - অর্থ- তাদের প্রত্যাবর্তনের স্থান।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ عَامِلَةٌ نَاصِبَةٌ النَّصَارَى : ইঙ্গিত হল ২ ও ৩ নং আয়াত وُجُوهٌ يَوْمَئِذٍ خَاشِعَةٌ (٢) عَامِلَةٌ نَاصِبَةٌ (٣) "অনেক চেহারা সেদিন বিনীত ও পরিশ্রমী এবং ক্লান্ত অবসন্ন থাকবে।" ইব্নে আব্বাস রা. বলেন, عَامِلَةٌ نَاصِبَةٌ (ক্লিষ্ট-ক্লান্ত) বলে খ্রীস্টান সম্প্রদায়কে বোঝানো হয়েছে।

وَقَالَ مُجَاهِدٌ عَيْنٍ آنِيَةٍ بَلَغَ إِنَاهَا وَحَانَ شُرْبُهَا حَمِيمِ آنٍ بَلَغَ إِنَاهُ : ইঙ্গিত হল ( تُسْقَى مِنْ عَيْنٍ آنِيَةٍ ) আয়াতের দিকে। 'উত্তপ্ত গরম ঝর্ণা থেকে পানি পান করানো হবে।"

মুজাহিদ র. বলেন, عَيْنٍ آنِيَةٍ (অর্থ টগবগে গরম পানিতে কানায় কানায় পূর্ণ ঝর্ণাধারা)। بلغ اناها হামযার নিচে যের তথা এটি চরম পর্যায়ের গরম হয়েছে। এর পান করার সময় এসে পৌছেছে। حَمِيمٍ آنٍ (সূরা আর-রাহমানের আয়াত) এর অর্থও এটাই। তথা চুড়ান্ত পর্যায়ের গরম হয়েছে

آنِيَةٍ সীগায়ে ইসমে ফায়েল। ফুটন্ত টগবগে গরম পানি। বাবে ضرب يضرب থেকে পানি ফুটে যাওয়া, টগবগে গরম হওয়া। তাছাড়া এটি আসার অর্থেও ব্যবহৃত হয়।

لَا تَسْمَعُ فِيهَا لَاغِيَةً شَتْمًا : ইঙ্গিত হল ১১ নং আয়াতের দিকে অর্থাৎ, জান্নাতে কোন নিরর্থক কোন কথাবার্তা শুনবেনা তথা তাতে কোন গালিগালাজ শ্রবণ করবেনা।

الضَّرِيعُ نَبْتٌ يُقَالُ لَهُ الشِّبْرِقُ يُسَمِّيهِ أَهْلُ الْحِجَازِ الضَّرِيعَ إِذَا يَبِسَ وَهُوَ سُمٌّ : ইঙ্গিত হল ৬ নং আয়াত لَيْسَ لَهُمْ طَعَامٌ إِلَّا مِنْ ضَرِيعٍ (٦) এর দিকে। তাদের শুধুমাত্র একপ্রকার কন্টক বিশিষ্ট খাবার ছাড়া আর কোন খাবার ভাগ্যে জুটবেনা। তিনি বলেন الضَّرِيعُ অর্থ হল একপ্রকার ঘাস যাকে বলে شبرق। এ ঘাস শুকিয়ে গেলে হিজাজবাসী তাকে الضَّرِيعُ বলে। এটি বিষাক্ত।

আল্লামা বদরুদ্দীন আইনী র. বলেন, এটি ফাররার উক্তি। মুজাহিদ থেকে বর্ণিত, এটি একপ্রকার কাঁটাদার ঘাস, যেটি জমিনের সাথে লেগে থাকে। কোরাইশ এটিকে বলে شبرق। এটি যখন শুকিয়ে যায় তখন একে বলে الضَّرِيعُ। এটি সবচেয়ে খারাপ ও নেহায়েত মন্দ খাবার। শুকিয়ে গেলে জীবজন্তুও এটির ধারের কাছে যায়না।

بِمُسَيْطِرٍ بِمُسَلَّطٍ وَيُقْرَأُ بِالصَّادِ وَالسِّينِ : ইঙ্গিত হল ২২ নং আয়াত لَسْتَ عَلَيْهِمْ بِمُـــسَيْطِرٍ এর দিকে। আপনি তাদের প্রতি দারোগা নন। তিনি বলেন, مصيطر শব্দের অর্থ হল চাপিয়ে দেয়া - দারোগা। এটি সোয়াদ এবং সীন উভয়টি দ্বারা পড়া হয়।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ إِيَابَهُمْ مَرْجِعَهُمْ : এখানে إِنَّ إِلَيْنَا إِيَابَهُمْ এর দিকে ইঙ্গিত। তাদের আমার দিকেই ফিরে আসতে হবে। হযরত ইবনে আব্বাস রা. বলেন ايابهم অর্থ ফিরে আসা- প্রত্যাবর্তন করা।

বুখারী ৭৩৬

# سُورَةُ وَالْفَجْرِ
# সূরা ফাজ্‌র
আয়াত ৩০, মক্কী

وَقَالَ مُجَاهِدٌ الْوَتْرُ اللَّهُ إِرَمَ ذَاتِ الْعِمَادِ يَعْنِي الْقَدِيمَةَ وَالْعِمَادُ أَهْلُ عَمُودٍ لَا يُقِيمُونَ سَوْطَ عَذَابٍ الَّذِي عُذِّبُوا بِهِ أَكْلًا لَمًّا السَّفُّ وَ جَمًّا الْكَثِيرُ وَقَالَ مُجَاهِدٌ كُلُّ شَيْءٍ خَلَقَهُ فَهُوَ شَفْعٌ السَّمَاءُ شَفْعٌ وَالْوَتْرُ اللَّهُ تَبَارَكَ وَتَعَالَى وَقَالَ غَيْرُهُ سَوْطَ عَذَابٍ كَلِمَةٌ تَقُولُهَا الْعَرَبُ لِكُلِّ نَوْعٍ مِنَ الْعَذَابِ يَدْخُلُ فِيهِ السَّوْطُ لَبِالْمِرْصَادِ إِلَيْهِ الْمَصِيرُ تَحَاضُّونَ تُحَافِظُونَ وَتَحُضُّونَ تَأْمُرُونَ بِإِطْعَامِهِ الْمُطْمَئِنَّةُ الْمُصَدِّقَةُ بِالثَّوَابِ وَقَالَ الْحَسَنُ يَا أَيَّتُهَا النَّفْسُ الْمُطْمَئِنَّةُ إِذَا أَرَادَ اللَّهُ عَزَّ وَجَلَّ قَبْضَهَا اطْمَأَنَّتْ إِلَى اللَّــهِ وَاطْمَأَنَّ اللَّهُ إِلَيْهَا وَرَضِيَتْ عَنِ اللَّهِ وَرَضِيَ اللَّهُ عَنْهَا فَأَمَرَ بِقَبْضِ رُوحِهَا وَأَدْخَلَهَا اللَّهُ الْجَنَّةَ وَجَعَلَهُ مِنْ عِبَادِهِ الــصَّالِحِينَ وَقَالَ غَيْرُهُ جَابُوا نَقَبُوا مِنْ جِيبَ الْقَمِيصُ قُطِعَ لَهُ جَيْبٌ يَجُوبُ الْفَلَاةَ يَقْطَعُهَا لَمًّا لَمَمْتُهُ أَجْمَعَ أَتَيْتُ عَلَى آخِرِهِ

মুজাহিদ র. বলেন, الْوَتْرُ মানে বেজোড়। এর দ্বারা আল্লাহ্ ত'আলাকে বোঝানো হয়েছে। إِرَمَ ذَاتِ الْعِمَادِ বলে প্রাচীন এক সম্প্রদায়কে বোঝানো হয়েছে। وَالْعِمَادُ অর্থ খুঁটি ও স্তম্ভের মালিক, যারা স্থায়ীভাবে কোথাও বসবাস করে না; তারা তাঁবু পেতে জীবন যাপন করে (জাযাবর)। سَوْطَ عَـــذَابٍ মানে যাদেরকে তা দ্বারা শাস্তি দেয়া হবে। أَكْلًـــا لَمًّـــا অর্থ সম্পূর্ণরূপে ভক্ষণ করা। جَمًّـــا অর্থ অতিশয়। মুজাহিদ র. বলেন, আল্লাহর সকল সৃষ্টিই হল জোড়ায় জোড়ায়। সুতরাং আসমানও জোড়া বাঁধা; তবে একমাত্র আল্লাহ্ তা'আলাই হলেন বেজোড়। মুজাহিদ র. ব্যতীত অন্যরা বলেছেন, আরবরা সর্ব প্রকার শাস্তির ক্ষেত্রে سَوْطَ عَذَابٍ শব্দটি ব্যবহার করে থাকে। যে কোন শাস্তি سَوْطَ এর অন্তর্ভুক্ত। لَبِالْمِرْصَادِ অর্থ তার কাছেই ফিরে যেতে হবে। تَحَاضُّونَ অর্থ তোমরা হেফাজত করে থাক। تَحُــضُّونَ অর্থ তোমরা খাদ্য দান করতে আদেশ করে থাক। الْمُطْمَئِنَّةُ অর্থ সওয়াবকে সত্য বলে বিশ্বাসকারী। হাসান র. বলেন, يَا أَيَّتُهَا النَّفْسُ الْمُطْمَئِنَّـــةُ বলে এমন আত্মাকে বোঝানো হয়েছে, যে আত্মাকে আল্লাহর প্রতি সন্তুষ্ট থাকে আর আল্লাহও তার প্রতি সন্তুষ্ট থাকেন। এরপর আল্লাহ্ তার রূহ কবয করার আদেশ দেন এবং জান্নাতে প্রবেশ করিয়ে তাকে তাঁর সৎকর্মশীল বান্দাদের অন্তর্ভুক্ত করেন। হাসান র. ব্যতীত অন্যরা বলেছেন। جَابُوا অর্থ তারা ছিদ্র করেছে। جِيبَ الْقَمِـــيصُ থেকে এ শব্দটির উৎপত্তি। যার অর্থ হচ্ছে, জামার পকেট লাগানো হয়েছে। উদহরণস্বরূপ বলা হয়ে থাকে, يَجُوبُ الْفَلَاةَ সে মাঠ অতিক্রম করছে। لَمًّا لَمَمْتُهُ أَجْمَعَ বলা হলে এর অর্থ হবে-আমি এর শেষ প্রান্তে উপনীত হয়েছি।

وَقَالَ مُجَاهِدٌ الْوَتْرُ اللَّهُ ইঙ্গিত হল ৩ নং আয়াত والشفع والوتر এর দিকে। " শপথ জোড় ও বেজোড় এর।"

মুজাহিদ বলেন আয়াতে الْوَتْرُ শব্দ দ্বারা উদ্দেশ্য আল্লাহ তা'আলা। হযরত আসিম ও সংখ্যাগরিষ্ঠের কিরাআত হল وتر ওয়াও এর উপর যবর। এটিই হিজাজবাসীদের কিরাআত। কিন্তু অধিকাংশ কুফাবাসী ওয়াও এর উপর যের দিয়ে পড়েন। অর্থে কোন পার্থক্য হবেনা। অর্থাৎ, الْوَتْرُ এর আভিধানিক অর্থ হল বেজোড়।

মুজাহিদ র. থেকে বর্ণিত আছে যে, الشفع দ্বারা উদ্দেশ্য সকল মাখলুকাত। কারণ, আল্লাহ তা'আলা মাখলুকাতকে জোড়ায় জোড়ায় সৃষ্টি করেছেন। যেমন কুরআনে কারীমে আছে - وَمِنْ كُلِّ شَيْءٍ خَلَقْنَا زَوْجَيْنِ لَعَلَّكُمْ تَذَكَّرُونَ যেমন ঈমান -কুফর, হেদায়েত-গোমরাহী,

সৌভাগ্য-দুর্ভাগ্য, আলো-অন্ধকার,রাত-দিন, আসমান-জমিন, নারী-পুরুষ, ইত্যাদি।

এসবের বিপরীতে বেজোড় শুধু আল্লাহর সত্তা।

أَلَمْ تَرَ كَيْفَ : إِرَمَ ذَاتِ الْعِمَادِ يَعْنِي الْقَدِيمَةَ وَالْعِمَادُ أَهْلُ عَمُودٍ لَا يُقِيمُونَ يعني اهل خيام ইঙ্গিত হল ৬ও ৭ নং আয়াত فَعَلَ رَبُّكَ بِعَادٍ (٦) إِرَمَ ذَاتِ الْعِمَادِ (٧) এর দিকে। "আপনি কি জানেন না, আপনার রব কওমে আদ তথা ইরাম জাতির সাথে কি আচরন করেছেন, যাদের দৈহিক গঠন ছিল স্তম্ভের ন্যায় দীর্ঘ।"

তিনি বলেন إِرَمَ ذَاتِ الْعِمَادِ দ্বারা উদ্দেশ্য প্রাচীন 'আদ জাতি তথা প্রথম আদ। বস্তুত الْعِمَادএর অর্থ হল তাবুওয়ালা জাযাবর,যারা একস্থানে অবস্থান করেনা। যেখানে খাবার দাবারের সুযোগ হয় সেখানে চলে যায়। আমূদ এবং ইমাদের একই অর্থ।

إِرَمَ শব্দটি عجمیت এবং علمیت এর কারণে غير منصرف। এটি 'আদ এর আতফে বয়ান অথবা বদল। এর দ্বারা উদ্দেশ্য হল 'আদ সম্প্রদায়ের দুই প্রকারের মাঝে একটিকে সুনির্দিষ্টকরণ। অর্থাৎ, প্রাচীন 'আদ জাতি। তাকে 'আদে ارم দিয়ে এ জন্যই ব্যক্ত করা হয়েছে যে, এসব লোক স্বীয় প্রপিতা ইরাম ইবনে সাম ইবনে নূহ আ. এর অধিক নিকটবর্তী।

ইমাদ এবং আমুদ বলে স্তম্ভকে। এর বহুবচন আসে عمد (আইন এবং মীমে যবর) একারণে অধিকাংশ মুফাস্সির ذات العماد এর অর্থ বর্ণনা করেছেন দীর্ঘ দেহবিশিষ্ট। হাকীমুল উম্মত হযরত থানভী র.এর তরজমা দ্বারা বিষয়টি স্পষ্ট।

سَوْطَ عَذَابِ الَّذِي عُذِّبُوا بِهِ : ইঙ্গিত হল ১৩ নং আয়াত فَصَبَّ عَلَيْهِمْ رَبُّكَ سَوْطَ عَذَابٍ এর দিকে। "অতএব আপনার প্রভু তাদের উপর আযাবের বেত্রাঘাত বর্ষণ করেছেন। অর্থাৎ, আযাব নাযিল করেছেন। তিনি বলেন سَوْطَ عَذَابٍ দ্বারা উদ্দেশ্য সে জিনিস যার দ্বারা তাদেরকে শাস্তি দেয়া হয়েছে।

أَكْلًا لَمًّا السَّفُّ وَ جَمًّا الْكَثِيرُ : ইঙ্গিত হল ১৯ এবং ২০ নং আয়াত وَتَأْكُلُونَ التُّرَاثَ أَكْلًا لَمًّا (١٩) وَتُحِبُّونَ الْمَالَ حُبًّا جَمًّا (٢٠) "এবং তোমরা উত্তরাধিকারের সম্পদ সম্পূর্ণ গ্রাস করে ফেল, তোমরা সম্পদকে ভীষন ভালবাস।"

তিনি বলেন, اكلا لما এর অর্থ হল السَّفُّ মানে গ্রাস করা, সম্পূর্ণ খেয়ে ফেলা। এমনিভাবে لَمًّا শব্দটি لم يلم لما من باب نصر ينصر এর মাসদার। এর অর্থ হল অন্যদের অংশ গ্রাস করে ফেলা। অনেক পানি পান করা সত্ত্বেও তৃষ্ণা না মেটা।

جَمًّا মানে প্রচুর।

وَقَالَ مُجَاهِدٌ كُلُّ شَيْءٍ خَلَقَهُ فَهُوَ شَفْعٌ السَّمَاءُ شَفْعٌ وَالْوَتْرُ اللَّهُ تَبَارَكَ وَتَعَالَى : মুজাহিদ র. সূরা ফাজরের ৩নং আয়াত والشفع والوتر এর তাফসীরে বলেছেন আল্লাহ তা'আলা যা কিছু সৃষ্টি করেছেন (গোটা মাখলুকাত ) সবই জোড়া জোড়া। আসমানও (জমিন ) জোড়া আর বেজোড় হল শুধু আল্লাহ তা'আলা।

وَقَالَ غَيْرُهُ سَوْطَ عَذَابٍ كَلِمَةٌ تَقُولُهَا الْعَرَبُ لِكُلِّ نَوْعٍ مِنَ الْعَذَابِ يَدْخُلُ فِيهِ السَّوْطُ : মুজাহিদ ছাড়া অন্যরা বলেন, سَوْطَ عَذَابٍ এরূপ একটি কালিমা যা আরবগণ সর্বপ্রকার আযাবের জন্য ব্যবহার করেন। যার মধ্যে বেত্রাঘাতের শাস্তিও অন্তর্ভূক্ত। আল্লামা আইনী র. বলেন, যদি একথাটি سَوْطَ عَذَابِ الَّذِي عُذِّبُوا بِهِ বাক্যের সাথে উল্লেখ করা হত তাহলে উত্তম ও সুন্দর বিন্যাস হত।

لَبِالْمِرْصَاد إِلَيْهِ الْمَصِيرُ : ইঙ্গিত হল ১৪ নং আয়াত إِنَّ رَبَّــكَ لَبِالْمِرْصَـــاد এর দিকে। নিশ্চয় তোমার প্রভু (নাফরমানদের জন্য) ওত পেতে আছেন। তিনি বলেন, لبالمرصاد এর অর্থ হল আল্লাহ তা'আলার দিকে সবাইকেই প্রত্যাবর্তন করতে হবে।

تَحَاضُّونَ تُحَافِظُونَ وَتَحُضُّونَ تَأْمُرُونَ بِإِطْعَامِه : ইঙ্গিত হল ১৮ নং আয়াত وَلَا تَحَاضُّونَ عَلَى طَعَــامِ الْمِـسْكِينِ এর দিকে। "তোমরা (অন্যদেরকে ও) মিসকিনকে খাবার দেয়ার প্রতি উৎসাহ প্রদান করনা।"

তিনি বলেন تَحَاضُّونَ (আলিফ সহকারে -যেটি প্রসিদ্ধ কিরাআত) এর অর্থ হল تُحَافِظُونَ অর্থাৎ, অধিকার রক্ষা করনা।

দ্বিতীয় কিরাআত হল تحضون অর্থাৎ, খাওয়ানোর নির্দেশ দাওনা।

الْمُطْمَئِنَّةُ الْمُصَدِّقَةُ بِالثَّوَابِ وَقَالَ الْحَسَنُ يَا أَيَّتُهَا النَّفْسُ الْمُطْمَئِنَّةُ إِذَا أَرَادَ اللَّهُ عَزَّ وَجَلَّ قَبْضَهَا اطْمَأَنَّتْ إِلَى اللَّهِ وَاطْمَأَنَّ اللَّهُ إِلَيْهَا وَرَضِيَتْ عَنْ اللَّهِ وَرَضِيَ اللَّهُ عَنْهَا فَأَمَرَ بِقَبْضِ رُوحِهَا وَأَدْخَلَهَا اللَّهُ الْجَنَّةَ وَجَعَلَهُ مِنْ عِبَادِهِ الصَّالِحِين :

ইঙ্গিত হল ২৭-২৮ নং আয়াত يَا أَيَّتُهَا النَّفْسُ الْمُطْمَئِنَّةُ (২৭) ارْجِعِي إِلَى رَبِّكِ رَاضِــيَةً مَرْضِــيَّةً (২৮) -এর দিকে। "হে প্রশান্ত আত্মা! তুমি স্বীয় রবের (রহমতের পার্শ্ব ) অভিমুখে সন্তুষ্টচিত্তে ওসন্তোষভাজন অবস্থায় চলে আস।"

তিনি বলেন الْمُطْمَئِنَّــةُ অর্থ আল্লাহর সওয়াবে বিশ্বাসী। হাসান বসরী র.বলেছেন, নফসে মুতমাইন্নাহ সেটি যেটিকে আল্লাহ তা'আলা যখন ডাকতে চান (মৃত্যু আসে) তখন সে আল্লাহর দিকে প্রশান্ত হয় আর আল্লাহরও তার প্রতি ইতমিনান হয়।

সে আল্লাহর প্রতি সন্তুষ্ট আল্লাহও তার প্রতি সন্তুষ্ট থাকেন। ফলে আল্লাহ তা'আলা তার রুহ কবজ করার জন্য নির্দেশ দিবেন এবং তাকে জান্নাতে প্রবিষ্ট করবেন। এবং তাকে স্বীয় নেক বান্দাদের অন্তর্ভুক্ত করবেন।

وَقَالَ غَيْرُهُ جَابُوا نَقَبُوا مِنْ جِيبَ الْقَمِيصُ قُطِعَ لَهُ جَيْبٌ يَجُوبُ الْفَلَاةَ يَقْطَعُهَا : ইঙ্গিত হল ৯ নং আয়াত وَثَمُودَ الَّذِينَ جَابُوا الصَّخْرَ بِالْوَادِي (৯) এর দিকে। অর্থাৎ, কওমে সামুদের সাথে (কি আচরণ করেছেন) যারা ওয়াদিল কুরায় পাথর কেটে কেটে বাড়ি তৈরি করত।

হাসান ছাড়া অন্যরা বলেছেন। جَابُوا এর অর্থ হল তারা ছিদ্র করেছে , গর্ত করেছে (অর্থাৎ, পাথর ছিদ্র করে, খোদাই করে বাড়ি ঘর তৈরি করত। جَابُوا শব্দটি جِيــبَ الْقَمِــيصُ থেকে গৃহীত যখন তাতে গিরেবান লাগানো হয়। আরবগণ বলেন, يَجُوبُ الْفَلَاةَ মানে সে জঙ্গল বা ময়দান অতিক্রম করছে। কোন কোন কপিতে من جيب القميص আছে। অর্থাৎ, جَابُوا শব্দটি جيب القميص থেকে গৃহীত।

আরবরা বলেন,

আমি তার শেষ পর্যন্ত পৌছেছি। (অর্থাৎ, গোটা উত্তরাধিকার সম্প لَمًّا لَمَمْتُهُ أَجْمَعَ أَتَيْتُ عَلَى آخِــرِهِ গ্রাস করে নাও, এক পয়সাও ছেড়ে দাওনা )

ইঙ্গিত কেবলমাত্র এসেছে। আবূ যরের কপিতে এটি নেই। আল্লামা আইনী র.বলেন, এটি না থাকাই উত্তম। কারণ, এটি পুনরাবৃত্তি। একবারে কাছাকাছি স্থানেইএর বিবরন এসেছে। তা সত্তেও এখানে উল্লেখ উত্তম হত। -উমদা

বুখারী ৭৩৭

# سُورَةُ لَا أُقْسِمُ
# সূরা বালাদ

আয়াত ২০, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম সূরা বালাদ।

وَقَالَ مُجَاهِدٌ وَأَنْتَ حِلٌّ بِهَذَا الْبَلَدِ بِمَكَّةَ لَيْسَ عَلَيْكَ مَا عَلَى النَّاسِ فِيهِ مِنْ الْإِثْمِ وَوَالِدٍ آدَمَ وَمَا وَلَدَ لُبَدًا كَثِيرًا وَ النَّجْدَيْنِ الْخَيْرُ وَالشَّرُّ مَسْغَبَةٍ مَجَاعَةٍ مَتْرَبَةٍ السَّاقِطُ فِي التُّرَابِ يُقَالُ فَلَا اقْتَحَمَ الْعَقَبَةَ فَلَمْ يَقْتَحِمْ الْعَقَبَةَ فِي الدُّنْيَا ثُمَّ فَسَّرَ الْعَقَبَةَ فَقَالَ وَمَا أَدْرَاكَ مَا الْعَقَبَةُ فَكُّ رَقَبَةٍ أَوْ إِطْعَامٌ فِي يَوْمٍ ذِي مَسْغَبَةٍ

মুজাহিদ র. বলেন, وَأَنْتَ حِلٌّ بِهَذَا الْبَلَدِ আয়াতে هَذَا الْبَلَدِ দ্বারা মক্কা শরীফকে বোঝানো হয়েছে। অর্থাৎ, এখানে যুদ্ধ করলে অন্য মানুষের উপর যে গুনাহ হবে, আপনার তা হবে না। وَوَالِدٍ মানে আদম আ.। وَمَا وَلَدَ মানে যা সে জন্ম দেয়-সন্তান -সন্ততি, لُبَدًا অর্থ প্রচুর। النَّجْدَيْنِ মানে ভাল-মন্দ কল্যাণ-অকল্যাণ। مَسْغَبَةٍ অর্থ ক্ষুধা। مَتْرَبَةٍ মানে ধুলায় লুণ্ঠিত। বলা হয় فَلَا اقْتَحَمَ الْعَقَبَةَ মানে সে দুনিয়ার বন্ধুর গিরিপথ অবলম্বন করেনি। এরপর আল্লাহ্ তা'আলা এর ব্যাখ্যা প্রসঙ্গে ইরশাদ করেছেন, তুমি কি জান বন্ধুর গিরিপথ কি? তা হচ্ছে দাসমুক্তি, অথবা দুর্ভিক্ষের দিনে আহার্য দান।

وَقَالَ مُجَاهِدٌ وَأَنْتَ حِلٌّ بِهَذَا الْبَلَدِ بِمَكَّةَ لَيْسَ عَلَيْكَ مَا عَلَى النَّاسِ فِيهِ مِنْ الْإِثْمِ: ইঙ্গিত হল ১ নং ও ২নং আয়াত لَا أُقْسِمُ بِهَذَا الْبَلَدِ (١) وَأَنْتَ حِلٌّ بِهَذَا الْبَلَدِ (٢) শপথ করছি এ শহর (মক্কা) এর এবং (কসমের উত্তরের পূর্বে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর ব্যাপারে একটি সুসংবাদ প্রদান করা হয়েছে যে,) আপনার জন্য এ শহরে লড়াই হালাল হবে (ফাতহে মক্কার দিন প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর জন্য লড়াই জায়েয করে দেয়া হয়েছিল তখন হেরেমের আহকাম বাকী ছিলনা।)

মুজাহিদ বলেছেন بِهَذَا الْبَلَدِ দ্বারা উদ্দেশ্য মক্কা অর্থাৎ, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর জন্য আল্লাহর হুকুমে লড়াই বৈধ করার ক্ষেত্রে) কোন গুনাই নেই যা অন্যান্য লোকের ক্ষেত্রে গুনাহের কাজ।

وَوَالِدٍ آدَمَ وَمَا وَلَدَ : ইঙ্গিত হল وَوَالِدٍ وَمَا وَلَدَ আয়াতের দিকে। (আয়াত নং ৩) শপথ পিতা ও সন্তানদের।

তিনি বলেন, পিতা দ্বারা উদ্দেশ্য হযরত আদম আ. যিনি সকল মানুষের বাপ। আর مَا وَلَدَ দ্বারা উদ্দেশ্য তার সন্তান সন্ততি।

لُبَدًا كَثِيرًا : ইঙ্গিত হল ৬ নং আয়াত يَقُولُ أَهْلَكْتُ مَالًا لُبَدًا (٦) এর দিকে। অর্থাৎ, আমি এ পরিমাণ প্রচুর সম্পদ ব্যয় করেছি। তিনি বলেন لُبَدًا অর্থ প্রচুর।

وَ النَّجْدَيْنِ الْخَيْرُ وَالشَّرُّ : ইঙ্গিত হল ১০ নং আয়াত وَهَدَيْنَاهُ النَّجْدَيْنِ (١٠) এর দিকে। তাকে কল্যাণ অকল্যাণের উভয় পথ আমি বলে দিয়েছি। তিনি বলেন النَّجْدَيْنِ এর অর্থ কল্যাণ অকল্যাণ তথা ভাল মন্দ নেক,বদ উভয়ের পথ।

مَسْغَبَةٍ مَجَاعَةٍ : ইঙ্গিত হল ১৪ নং আয়াত أَوْ إِطْعَامٌ فِي يَوْمٍ ذِي مَسْغَبَةٍ (١٤) অথবা ক্ষুধার দিনে খাবার খাওয়ানো। তিনি বলেন, مسغبة অর্থ হল ক্ষুধা।

مَتْرَبَةٍ السَّاقِطُ فِي التُّرَابِ : ইঙ্গিত হল ১৬ নং আয়াত أَوْ مِسْكِينًا ذَا مَتْرَبَةٍ (١٦) এর দিকে। অথবা কোন ধুলিমলিন মুখাপেক্ষি মিসকিনকে খানা খাওয়ানো। তিনি বলেন مَتْرَبَةٍ এর অর্থ হল এরূপ মুখাপেক্ষিতা যা মাটিতে ফেলে দেয়,উঠার ক্ষমতা রাখেনা

يُقَالُ فَلَا اقْتَحَمَ الْعَقَبَةَ فَلَمْ يَقْتَحِمْ الْعَقَبَةَ فِي الدُّنْيَا ثُمَّ فَسَّرَ الْعَقَبَةَ فَقَالَ وَمَا أَدْرَاكَ مَا الْعَقَبَةُ فَكُّ رَقَبَةٍ أَوْ إِطْعَامٌ فِي يَوْمٍ ذِي مَسْغَبَةٍ :

ইঙ্গিত হল ১১ নং আয়াত فَلَا اقْتَحَمَ الْعَقَبَةَ এর দিকে। কিন্তু সে ব্যক্তি দীনের ঘাটি হয়ে বের হয়নি (দীনের কাজ কর্ম তথা ইবাদতগুলোকে তার জন্য ঘাটি বলা হয়েছে। কারণ, এগুলো নফসের উপর কষ্টকর।

তিনি বলেন فَلَا اقْتَحَمَ الْعَقَبَةَ এর অর্থ হল সে ঘাটি অতিক্রম করেনি। অত:পর ঘাটির ব্যাখ্যা দিয়েছেন। বলেছেন وَمَا أَدْرَاكَ مَا الْعَقَبَةُ তুমি কি জান ঘাটি কি ? সেটি হল কারও গরদান গোলামী থেকে মুক্ত করে দেয়া অথবা ক্ষুধা দিবসে খানা খাওয়ানো।

বুখারী ৭৩৭

# سُورَةُ الشَّمْسِ
# সূরা শামস

আয়াত ১৫, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ بِطَغْوَاهَا بِمَعَاصِيهَا وَلَا يَخَافُ عُقْبَاهَا عُقْبَى أَحَدٍ : মুজাহিদ র. বলেন, بِطَغْوَاهَا অবাধ্যতাবশত বা নাফরমানীর কারণে। وَلَا يَخَافُ عُقْبَاهَا কারো পরিণামের জন্য আল্লাহর আশংকা করার কিছু নেই।

وَقَالَ مُجَاهِدٌ بِطَغْوَاهَا بِمَعَاصِيهَا ইঙ্গিত হল ১১ নং আয়াত (١١) كَذَّبَتْ ثَمُودُ بِطَغْوَاهَا এর দিকে। কওমে সামুদ স্বীয় দুষ্টুমির কারণে হযরত সালিহ আ.কে মিথ্যা প্রতিপন্ন করেছে। মুজাহিদ বলেন بِطَغْوَاهَا মানে তাদের গুনাহের কারণে।

وَلَا يَخَافُ عُقْبَاهَا عُقْبَى أَحَدٍ : ইঙ্গিত হল সর্বশেষ ১৫ নং আয়াত وَلَا يَخَافُ عُقْبَاهَا এর দিকে। আল্লাহ তা'আলা তার (কাঁওমে সাদূমের) ধংসের শেষে কোন অনিষ্টের কোন আশংকা করেননি। যেমনঃ দুনিয়ার রাজা বাদশাদের (এখানে নাসরুল বারীতে মামলূক শব্দ লেখা আছে। এটা ভূল। আসলে শব্দটি হবে মুলূক। (- নোমান আহমদ উফিয়া আনহু) কোন সম্প্রদায়কে কোন সময় শাস্তি দানের পর আশংকা হয় এরপরে রাষ্ট্রীয় কোন হাঙ্গামা সৃষ্টির। তিনি বলেন عُقْبَى أَحَدٍ তথা আল্লাহর নিকট কারও কাছ থেকে প্রতিশোধ নেয়ার কোন আশংকা নেই।

حَدَّثَنَا مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا وُهَيْبٌ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ أَنَّهُ أَخْبَرَهُ عَبْدُ اللَّهِ بْنُ زَمْعَةَ أَنَّهُ سَمِعَ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَخْطُبُ وَذَكَرَ النَّاقَةَ وَالَّذِي عَقَرَ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِذْ انْبَعَثَ أَشْقَاهَا انْبَعَثَ لَهَا رَجُلٌ عَزِيزٌ عَارِمٌ مَنِيعٌ فِي رَهْطِهِ مِثْلُ أَبِي زَمْعَةَ وَذَكَرَ النِّسَاءَ فَقَالَ يَعْمِدُ أَحَدُكُمْ فَيَجْلِدُ امْرَأَتَهُ جَلْدَ الْعَبْدِ فَلَعَلَّهُ يُضَاجِعُهَا مِنْ آخِرِ يَوْمِهِ ثُمَّ وَعَظَهُمْ فِي ضَحِكِهِمْ مِنْ الضَّرْطَةِ وَقَالَ لِمَ يَضْحَكُ أَحَدُكُمْ مِمَّا يَفْعَلُ

৪৬৮. মূসা ইব্‌নে ইসমাইল র....... আবদুল্লাহ্ যাম'আ রা. সূত্রে বর্ণিত, তিনি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে খুতবা দিতে শুনেছেন, খুতবায় তিনি কওমে সামূদের প্রতি প্রেরিত (হযরত সালিহ আ.-এর) উষ্ট্রী ও তার পা কাটার কথা উল্লেখ করলেন। তারপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম - إِذْ انْبَعَثَ أَشْقَاهَا - এর ব্যাখ্যায় বললেন, ঐ উষ্ট্রীটিকে হত্যা করার জন্য এক হতভাগা শক্তিশালী ব্যক্তি তৎপর হয়ে উঠল (অর্থাৎ, উটনীকে মারার জন্য বদবখত কুদার প্রস্তুত হল) যে সে সমাজের মধ্যে আবু যাম'আর মত প্রভাবশালী ও অত্যন্ত শক্তিধর ছিল। এ খুতবায় তিনি মেয়েদের (অধিকার সমূহের) ব্যাপারেও আলোচনা করছিলেন। তিনি বলেছেন, তোমাদের মধ্যে এমন লোকও আছে যে তার স্ত্রীকে ক্রীতদাসের মত মারপিট করে; কিন্তু ঐ দিনের শেষেই সে আবার তার সাথে এক বিছানায় গিয়ে মিলিত হয়। তারপর তিনি বায়ু নিঃসরণের পর হাসি দেয়া সম্পর্কে বললেন, তোমাদের কেউ কেউ সে কাজটির ফলে হাসে যে কাজটি সেও করে।

**ব্যাখ্যা :** উল্লিখিত সূরার সাথে হাদীসের মিল সুস্পষ্ট। ইমাম বুখারী র. উক্ত হাদীসের প্রথমাংশ [উষ্ট্রী সম্পর্কে] কিতাবুল আম্বিয়ায় ৪৭৮ পৃ. এসেছে। فى الأدب عن على بن عبد الله بالقصة الثانية وفى النكاح عن محمد بن يوسف بالقصة الثالثة وذكر।

وَقَالَ أَبُو مُعَاوِيَةَ حَدَّثَنَا هِشَامٌ عَنْ أَبِيهِ عَنْ عَبْدِ اللَّهِ بْنِ زَمْعَةَ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مِثْلُ أَبِي زَمْعَةَ عَمِّ الزُّبَيْرِ بْنِ الْعَوَّامِ

**(অন্য সনদে) আবু মুআবিয়া র....... আবদুল্লাহ্ ইব্‌নে যাম'আ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (এ হাদীসটি) বলেছেন, যুবায়র ইব্‌নে আওয়ামের চাচা আবু যাম'আর মত।**

বুখারী ৭৩৭

## سُورَةُ وَاللَّيْلِ إِذَا يَغْشَى

### সূরা লায়ল

আয়াত ৩১, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَكَذَّبَ بِالْحُسْنَى بِالْخَلَفِ وَقَالَ مُجَاهِدٌ تَرَدَّى مَاتَ وَ تَلَظَّى تَوَهَّجُ وَقَرَأَ عُبَيْدُ بْنُ عُمَيْرٍ تَتَلَظَّى

ইব্‌ন আব্বাস রা. বলেন, وَكَذَّبَ بِالْحُسْنَى অর্থ প্রতিদানে অস্বীকার করল। মুজাহিদ র. বলেন, تَـرَدَّى অর্থ যখন সে মরে যাবে। تَلَظَّى মানে লেলিহান অগ্নি। উবাইদ ইব্‌নে উমায়র র. শব্দটিকে تَتَلَظَّى পড়তেন।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ وَكَذَّبَ بِالْحُسْنَى بِالْخَلَفِ ইঙ্গিত হল ৯নং আয়াত وَكَذَّبَ بِالْحُـسْنَى এর দিকে। উত্তম জিনিস তথা ইসলামকে মিথ্য প্রতিপন্ন করেছে। হযরত ইবনে আব্বাস রা.বলেন হুসনা দ্বারা উদ্দেশ্য বদলা। অর্থাৎ, উত্তম বদলাকে মিথ্যা প্রতিপন্ন করেছে।

وَقَالَ مُجَاهِدٌ تَرَدَّى مَاتَ ইঙ্গিত হল ১১নং আয়াত وَمَا يُغْنِي عَنْهُ مَالُهُ إِذَا تَرَدَّى (١١) তার মাল সম্পদ তার কোন কাজে আসবেনা যখন সে বরবাদ হতে আরম্ব করবে। বরবাদ দ্বারা উদ্দেশ্য হল জাহান্নামে যাওয়া। তথা তার ইয়াকীন নেই যে আল্লাহর পথে যা ব্যয় করবে তিনি তার প্রতিদান দিবেন।

وَ تَلَظَّى تَوَهَّجُ وَقَرَأَ عُبَيْدُ بْنُ عُمَيْرٍ تَتَلَظَّى ইঙ্গিত হল ১৪ নং আয়াত فَأَنْذَرْتُكُمْ نَارًا تَلَظَّى এর দিকে। অত:পর আমি তোমাদেরকে লেলিহান অগ্নির ভয় প্রদর্শন করেছি। তিনি বলেন تَلَظَّى মানে লেলিহান অগ্নি। এটি মুযারি এর সীগা। তরজমা দ্বারা স্পষ্ট। মূলত ছিল تتلظى এক তা ফেলে দেয়া হয়েছে। উবায়েদ ইবনে উমায়ের পড়েছেন দুই তা সহকারে تتلظى।

## বুখারী ৭৩৭ بَاب وَالنَّهَارِ إِذَا تَجَلَّى اى هذا باب فى قوله والنهار اذا تجلى الاية

**২৬০৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "শপথ দিবসের, যখন তা আবির্ভূত হয়।"-৯২ : ২

**حَدَّثَنَا** قَبِيصَةُ بْنُ عُقْبَةَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ إِبْرَاهِيمَ عَنْ عَلْقَمَةَ قَالَ دَخَلْتُ فِي نَفَرٍ مِنْ أَصْحَابِ عَبْدِ اللَّهِ الشَّأْمَ فَسَمِعَ بِنَا أَبُو الدَّرْدَاءِ فَأَتَانَا فَقَالَ أَفِيكُمْ مَنْ يَقْرَأُ فَقُلْنَا نَعَمْ قَالَ فَأَيُّكُمْ أَقْرَأُ فَأَشَارُوا إِلَيَّ فَقَالَ اقْرَأْ فَقَرَأْتُ وَاللَّيْلِ إِذَا يَغْـشَى وَالنَّهَارِ إِذَا تَجَلَّى وَالذَّكَرِ وَالْأُنْثَى قَالَ أَنْتَ سَمِعْتَهَا مِنْ فِي صَاحِبِكَ قُلْتُ نَعَمْ قَالَ وَأَنَا سَمِعْتُهَا مِنْ فِي النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهَؤُلَاءِ يَأْبَوْنَ عَلَيْنَا

**৪৬৯.** কাবীসা ইব্‌নে উকবা র.......আলকামা র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি আবদুল্লাহ্ রা. -এর একদল সাথীর সঙ্গে সিরিয়া গেলাম। আবু দারদা রা. আমাদের কাছে এসে বললেন, কুরআনে পাঠ করতে পারেন, এমন কেউ আছেন কি? আমরা বললাম, হ্যাঁ, আছে। এরপর তিনি বললেন, তাহলে আপনাদের মাঝে উত্তম কারী কে? লোকেরা ইশারা করে আমাকে দেখিয়ে দিলে তিনি বললেন, তাহলে আপনাদের মাঝে উত্তম কারী কে? লোকেরা ইশারা করে আমাকে দেখিয়ে দিলে তিনি (আবুদ দারদা রা.)আমাকে বললেন, পড়ুন, আমি পড়লাম وَاللَّيْلِ إِذَا يَغْشَى وَالنَّهَارِ إِذَا تَجَلَّى وَالذَّكَرِ وَالْأُنْثَى "তিলাওয়াত শুনে তিনি আমাকে জিজ্ঞেস করলেন, আপনি কি এ সূরা আপনার উস্তাদ আবদুল্লাহ ইবনে মাসউদ রা.-এর মুখে শুনেছেন? আমি বললাম, হ্যাঁ। তখন তিনি বললেন, আমি এ সূরাটি নবী সা-এর মুখে শুনেছি। কিন্তু তারা (সিরিয়াবাসী) তা অস্বীকার করছে।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট। হাদীসটি ইমাম মুসলিম ও তিরমিযী র. প্রমুখ উল্লেখ করেছেন।

## بَاب وَمَا خَلَقَ الذَّكَرَ وَالْأُنْثَى

**২৬০৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "শপথ তাঁর যিনি নর-নারী সৃষ্টি করেছেন।" -৯২ : ৩

**حَدَّثَنَا** عُمَرُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ عَنْ إِبْرَاهِيمَ قَالَ قَدِمَ أَصْحَابُ عَبْدِ اللَّهِ عَلَى أَبِي الدَّرْدَاءِ فَطَلَبَهُمْ فَوَجَدَهُمْ فَقَالَ أَيُّكُمْ يَقْرَأُ عَلَى قِرَاءَةِ عَبْدِ اللَّهِ قَالَ كُلُّنَا قَالَ فَأَيُّكُمْ أَحْفَظُ فَأَشَارُوا إِلَى عَلْقَمَةَ قَالَ كَيْفَ سَمِعْتَهُ يَقْرَأُ وَاللَّيْلِ إِذَا يَغْشَى قَالَ عَلْقَمَةُ وَالذَّكَرِ وَالْأُنْثَى قَالَ أَشْهَدُ أَنِّي سَمِعْتُ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقْرَأُ هَكَذَا وَهَؤُلَاءِ يُرِيدُونِي عَلَى أَنْ أَقْرَأَ وَمَا خَلَقَ الذَّكَرَ وَالْأُنْثَى وَاللَّهِ لَا أُتَابِعُهُمْ

৪৭০. উমর ইব্‌নে হাফ্‌স র....... ইবরাহীম র. . সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. -এর কতিপয় সাথী আবূদদারদা রা. -এর কাছে (শামে) আগমন করলেন। (আবুদদারদা রা. তাদের আগমন সম্পর্কে জানতে (পেরে) তিনিও তাদেরকে তালাশ করে পেয়ে গেলেন। তিনি তাদেরকে জিজ্ঞেস করলেন, তোমাদের মধ্যে আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদ রা. -এর কিরাআত অনুযায়ী কে কুরআন পাঠ করতে পারে। আলকামা র. বললেন, আমরা সকলেই। (অর্থাৎ, আলকামা বললেন, যেমন পূর্বোক্ত রেওয়ায়াত দ্বারা জানা গেছে যে, ইবনে মাসউদ রা. এরই ন্যায় পড়ি) তিনি পুনরায় (আলকামাকে) জিজ্ঞেস করলেন, তোমাদের মধ্যে সবচাইতে ভাল হাফিয কে? সকলেই আলকামার প্রতি ইঙ্গিত করলে ইনি তাকে জিজ্ঞেস করলেন, আপনি আবদুল্লাহ্ ইব্‌নে মাসউদকে সূরা وَاللَّيْلِ إِذَا يَغْشَى কিভাবে পড়তে শুনেছেন? আলকামা র. বললেন, আমি তাকে وَالذَّكَرِ وَالْأُنْثَى (ما خلق ব্যতীত এবং রা'তে যের দিয়ে) পড়তে শুনেছি। আবূদদারদা রা. বললেন,আমি সাক্ষ্য দিয়ে বলছি, স্বয়ং আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে অনুরুপ পড়তে শুনেছি। অথচ এসব (সিরিয়াবাসী) লোকেরা চাচ্ছে, আমি যেন আয়াতটি وَمَا خَلَقَ الذَّكَرَ وَالْأُنْثَى পড়ি। আল্লাহর কসম! আমি তাদের অনুসরন করবো না।

তারা মশহূর কিরাআত পড়েন। আর মশহূর কিরাআত হল وَمَا خَلَقَ الذَّكَرَ وَالْأُنْثَى

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট। বাহ্যিকভাবে ইবরাহীম নাখঈ থেকে বর্ণিত উক্ত রেওয়ায়াত 'মুরসাল'। কেননা ইবরাহীম নাখঈ র. ঘটনাস্থলে উপস্থিত ছিলেন না। কিন্তু পূর্বের রেওয়ায়াত হাদীস নং ৪৬৯ এ সম্পর্কে বিশদ বিবরণ এসেছে যাতে ইবরাহীম নাখঈ র. আলকামা থেকে শ্রবণ করেছেন। আলকামা র. অকুস্থলে বিদ্যমান ছিলেন।

**ফায়েদাঃ** হযরত আবু দারদা রা. এবং হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ -এর কিরাআত এটা ছিল। যেহেতু এসব হযরত স্বয়ং রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শ্রবণ করেছেন। এজন্য কারও কিরা'আত গ্রহণ করেন নি। পরবর্তীতে এ কিরাআত মনসূখ হয়ে যায়। বিশেষতঃ যখন মাসহাফে উসমানীতে সংখ্যাগরিষ্ঠের কিরা'আতের উপর ঐকমত্য হয়েছে তখন তো মেনে নেয়া প্রয়োজন ছিল। সম্ভবতঃ হযরত আবু দারদা রা. -এর সংখ্যাগরিষ্ঠের কিরা'আত সম্পর্কে অবগত ছিলেন না। [আল্লাহই সর্বাধিক জ্ঞাত]

**বুখারী ৭৩৭**

## اب قَوْلُهُ فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى

**২৬০৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : -"সুতরাং কেউ দান করলে এবং মুত্তাকী হলে।"-৯২ : ৫

**حَدَّثَنَا** أَبُو نُعَيْمٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ الْأَعْمَشِ عَنْ سَعْدِ بْنِ عُبَيْدَةَ عَنْ أَبِي عَبْدِ الرَّحْمَنِ السُّلَمِيِّ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا مَعَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي بَقِيعِ الْغَرْقَدِ فِي جَنَازَةٍ فَقَالَ مَا مِنْكُمْ مِنْ أَحَدٍ إِلَّا وَقَدْ كُتِبَ مَقْعَدُهُ مِنْ الْجَنَّةِ وَمَقْعَدُهُ مِنْ النَّارِ فَقَالُوا يَا رَسُولَ اللَّهِ أَفَلَا نَتَّكِلُ فَقَالَ اعْمَلُوا فَكُلٌّ مُيَسَّرٌ ثُمَّ قَرَأَ فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى (٥) وَصَدَّقَ بِالْحُسْنَى (٦) فَسَنُيَسِّرُهُ لِلْيُسْرَى (٧) وَأَمَّا مَنْ بَخِلَ وَاسْتَغْنَى (٨) وَكَذَّبَ بِالْحُسْنَى (٩) فَسَنُيَسِّرُهُ لِلْعُسْرَى) فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى وَصَدَّقَ بِالْحُسْنَى إِلَى قَوْلِهِ لِلْعُسْرَى

**৪৭১.** আবু নু'আইম রা. ......আলী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, বাকীউল গারকাদ (মদীনা মুনাওয়ারার কবরস্থান) নামক স্থানে এক জানাযায় আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সঙ্গে ছিলাম। সে সময় তিনি বলেছিলেন, তোমাদের মধ্যে এমন কোন ব্যক্তি নেই, যার স্থান জান্নাত বা জাহান্নামে ঠিক হয়নি। এ কথা শুনে সকলেই বললেন, হে আল্লাহর রাসূল! তাহলে কী আমরা নিয়তির উপর নির্ভর করে বসে থাকব? উত্তরে তিনি বললেন, তোমরা আমল করতে থাক। কারণ, যাকে যে আমলের জন্য সৃষ্টি করা হয়েছে (যার জন্য তাকে সৃষ্টি করা হয়েছে।), তার জন্য সে আমল সহজ করে দেয়া হয়েছে। এরপর তিনি পাঠ করলেন, সুতরাং কেউ দান করলে, মুত্তাকী হলে এবং যা উত্তম তা (দীন ইসলামকে) গ্রহণ করলে, আমি তার জন্য সুগম করে দেব সহজ পথ (আরামের জিনিস নেক আমল এবং নেক আমলের মাধ্যমে জান্নাত উদ্দেশ্য। এবং কেউ (ওয়াজিব হকসমূহের ব্যাপারে) কার্পণ্য করলে ও (আল্লাহকে ভয় করার পরিবর্তে আল্লাহর ব্যাপারে) বেপরোয়াভাব প্রদর্শন করলে, আর যা উত্তম (দীন ইসলাম) তা বর্জন করলে, তার জন্য আমি সুগম করে দেব কষ্টের জিনিসের পথ। (কষ্টের জিনিস দ্বারা বদ আমল এবং বদ আমলের কারণে জাহান্নাম উদ্দেশ্য)।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট।

হাদীসটি জানায়িযে ১৮২ পৃ. এসেছে এবং তাকদীর অনুচ্ছেদে আসছে। তাফসীরে এসেছে ৭৩৭-৭৩৮পৃষ্ঠায়।

بقيع الغرقد - باضافة البقيع بالباء بالموحدة وكسر القاف إلى الغرقد بفتح الغين المعجمة وسكون الراء وفتح القاف وبالدال المهملة وهو مقبرة بالمدينة (উমদাতুল ক্বারী)

## بَاب قَوْلِه وَصَدَّقَ بِالْحُسْنَى

**২৬০৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং যা উত্তম তা গ্রহণ করলে (আমি তার শান্তির উপকরনের জন্য তার পথ সুগম করে দিব)।"

**حَدَّثَنَا** مُسَدَّدٌ حَدَّثَنَا عَبْدُ الْوَاحِدِ حَدَّثَنَا الْأَعْمَشُ عَنْ سَعْدِ بْنِ عُبَيْدَةَ عَنْ أَبِي عَبْدِ الرَّحْمَنِ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا قُعُودًا عِنْدَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَذَكَرَ الْحَدِيثَ نَحْوَهُ

**৪৭২. মুসাদ্দাদ র.** ...... হযরত আলী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে বসা ছিলাম। তারপর তিনি উপরোক্ত হাদীসটি বর্ণনা করলেন।

**ব্যাখ্যা :** এটি উল্লিখিত হযরত আলী রা. -এর হাদীসের আর একটি সূত্র।

## بَاب قَوْلِه فَسَنُيَسِّرُهُ لِلْيُسْرَى

**২৬১০. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি তার জন্য সুগম করে দেব সহজ পথ।" -৯২ : ৭

**حَدَّثَنَا** بِشْرُ بْنُ خَالِدٍ أَخْبَرَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ سُلَيْمَانَ عَنْ سَعْدِ بْنِ عُبَيْدَةَ عَنْ أَبِي عَبْدِ الرَّحْمَنِ السُّلَمِيِّ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنِ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَنَّهُ كَانَ فِي جَنَازَةٍ فَأَخَذَ عُودًا يَنْكُتُ فِي الْأَرْضِ فَقَالَ مَا مِنْكُمْ مِنْ أَحَدٍ إِلَّا وَقَدْ كُتِبَ مَقْعَدُهُ مِنَ النَّارِ أَوْ مِنَ الْجَنَّةِ قَالُوا يَا رَسُولَ اللَّهِ أَفَلَا نَتَّكِلُ قَالَ اعْمَلُوا فَكُلٌّ مُيَسَّرٌ فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى وَصَدَّقَ بِالْحُسْنَى الْآيَةَ قَالَ شُعْبَةُ وَحَدَّثَنِي بِهِ مَنْصُورٌ فَلَمْ أُنْكِرْهُ مِنْ حَدِيثِ سُلَيْمَانَ

**৪৭৩. বিশ্‌র ইব্‌নে খালিদ র.......**আলী রা. সূত্রে বর্ণিত, তিনি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে বর্ণনা করেছেন যে, তিনি কোন একটি জানাযায় অংশগ্রহণ করেছিলেন। এরপর তিনি একটি কাঠি হাতে নিয়ে এর দ্বারা মাটি খোঁচাতে খোঁচাতে (যেমন কোন চিন্তা-ফিকিরে ডুবে আছেন) বললেন, তোমাদের মধ্যে এমন কোন ব্যক্তি নেই, যার স্থান

জান্নাতে বা জাহান্নামে নির্ধারিত হয়নি। এ কথা শুনে সকলেই বললেন, ইয়া রাসূলাল্লাহ! তাহলে কী আমরা নিয়তির উপর নির্ভর করে বসে থাকব? উত্তরে তিনি বললেন, তোমরা আমল করতে থাক। কারণ, যাকে যে আমলের জন্য সৃষ্টি করা হয়েছে, (যেগুলোর জন্য তাকে সৃষ্টি করা হয়েছে সেসব আমলের) তার জন্য সে আমলকে সহজ করে দেয়া হবে। এরপর তিনি পাঠ করলেন, সুতরাং কেউ দান করলে, (আল্লাহর পথে ব্যয় করলে) মুত্তাকী হলে এবং যা উত্তম তা গ্রহণ করলে, আমি তার জন্য সুগম করে দেব সহজ পথ। আর কেউ কার্পণ্য করলে, নিজেকে স্বয়ংসম্পূর্ণ মনে করলে আর যা উত্তম তা বর্জন করলে তার জন্য আমি সুগম করে দেব কঠোর পরিণামের পথ। শুবা র. বলেন, উপরোক্ত হাদীসটি আমার কাছে মনসূরও বর্ণনা করেছেন। তাকে আমি সুলায়মানের হাদীসের ব্যতিক্রম মনে করেনি। অর্থাৎ, আমাশ যে হাদীসটি সাদ ইবনে উবায়দা থেকে বর্ণনা করেছেন তথা ৪৭১ নং হাদীস। বরং আমাশ তাঁর মতোই বর্ণনা করেছেন। তার খেলাফ বর্ণনা করেননি।

**ব্যাখ্যা :** এটি উল্লিখিত হাদীসের আর একটি সূত্র।

## বুখারী ৭৩৮ بَاب قَوْلِه وَأَمَّا مَنْ بَخِلَ وَاسْتَغْنَى

**২৬১১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং কেউ কার্পণ্য করলে ও নিজেকে স্বয়ং সম্পূর্ণ মনে করলে।"-৯২ : ৮

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا وَكِيعٌ عَنْ الْأَعْمَشِ عَنْ سَعْدِ بْنِ عُبَيْدَةَ عَنْ أَبِي عَبْدِ الرَّحْمَنِ عَنْ عَلِيٍّ عَلَيْهِ السَّلَام قَالَ كُنَّا جُلُوسًا عِنْدَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ مَا مِنْكُمْ مِنْ أَحَدٍ إِلَّا وَقَدْ كُتِبَ مَقْعَدُهُ مِنْ الْجَنَّةِ وَمَقْعَدُهُ مِنْ النَّارِ فَقُلْنَا يَا رَسُولَ اللَّهِ أَفَلَا نَتَّكِلُ قَالَ لَا اعْمَلُوا فَكُلٌّ مُيَسَّرٌ ثُمَّ قَرَأَ فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى وَصَدَّقَ بِالْحُسْنَى فَسَنُيَسِّرُهُ لِلْيُسْرَى إِلَى قَوْلِهِ فَسَنُيَسِّرُهُ لِلْعُسْرَى

৪৭৪. ইয়াহইয়া রা. ......আলী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমরা নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে উপবিষ্ট ছিলাম। এ সময় তিনি বললেন, তোমাদের মাঝে এমন কোন ব্যক্তি নেই যার স্থান জান্নাতে বা জাহান্নামে নির্ধারিত হয়নি। এ কথা শুনে আমরা বললাম, হে আল্লাহর রাসূল! তাহলে কী আমরা তাকদীরের উপর নির্ভর করে বসে থাকব? তিনি বললেন, না তোমরা আমল করতে থাক। কারণ, যাকে যে আমলের জন্য সৃষ্টি করা হয়েছে তার জন্য সে আমলকে সহজ করে দেয়া হবে। এরপর তিনি পাঠ করলেন, সুতরাং কেউ দান করলে, তাকওয়া অবলম্বন করলে এবং যা উত্তম তা গ্রহন করলে আমি তার জন্য সহজ পথ সুগম করে দিব। আর কেউ দানে কার্পণ্য করলে, নিজেকে স্বয়ংসম্পূর্ণ মনে করলে, আর যা উত্তম তা বর্জন করলে, তার জন্য আমি সুগম করে দেব কঠোর পরিণামের পথ।-

**ব্যাখ্যা :** এটি উল্লিখিত হাদীসের আর একটি সূত্র।

## বুখারী ৭৩৮ بَاب قَوْلُهُ وَكَذَّبَ بِالْحُسْنَى

**২৬১২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং যা উত্তম তা বর্জন করলে।"-৯২ : ৯

**حَدَّثَنَا** عُثْمَانُ بْنُ أَبِي شَيْبَةَ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ مَنْصُورٍ عَنْ سَعْدِ بْنِ عُبَيْدَةَ عَنْ أَبِي عَبْدِ الرَّحْمَنِ السُّلَمِيِّ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كُنَّا فِي جَنَازَةٍ فِي بَقِيعِ الْغَرْقَدِ فَأَتَانَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَعَدَ وَقَعَدْنَا حَوْلَهُ وَمَعَهُ مِخْصَرَةٌ فَنَكَّسَ فَجَعَلَ يَنْكُتُ بِمِخْصَرَتِهِ ثُمَّ قَالَ مَا مِنْكُمْ مِنْ أَحَدٍ وَمَا مِنْ نَفْسٍ مَنْفُوسَةٍ إِلَّا كُتِبَ مَكَانُهَا مِنْ الْجَنَّةِ وَالنَّارِ وَإِلَّا قَدْ كُتِبَتْ شَقِيَّةً أَوْ سَعِيدَةً قَالَ رَجُلٌ يَا رَسُولَ اللَّهِ أَفَلَا نَتَّكِلُ عَلَى كِتَابِنَا وَنَدَعُ الْعَمَلَ فَمَنْ كَانَ مِنَّا مِنْ أَهْلِ السَّعَادَةِ فَسَيَصِيرُ إِلَى عَمَلِ أَهْلِ السَّعَادَةِ وَمَنْ كَانَ مِنَّا مِنْ أَهْلِ الشَّقَاءِ فَسَيَصِيرُ إِلَى عَمَلِ أَهْلِ الشَّقَاوَةِ قَالَ أَمَّا أَهْلُ السَّعَادَةِ فَيُيَسَّرُونَ لِعَمَلِ أَهْلِ السَّعَادَةِ وَأَمَّا أَهْلُ الشَّقَاوَةِ فَيُيَسَّرُونَ لِعَمَلِ أَهْلِ الشَّقَاءِ ثُمَّ قَرَأَ فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى وَصَدَّقَ بِالْحُسْنَى الْآيَةَ

**৪৭৫.** উসমান ইব্‌নে আবু শায়বা রা. ......আলী রা. সূত্রে বর্ণিত. তিনি বলেন, আমরা বাকীউল গারকাদ নামক স্থানে একটি জানাযায় শরীক হয়েছিলাম। এরপর রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের কাছে এসে বসলেন। আমরাও তাঁর চারপাশে গিয়ে বসলাম। এ সময় তাঁর হাতে একটি ছড়ি ছিল। তিনি তার মাথাখানা অবনমিত করে, এর দ্বারা মাটি খুঁড়তে শুরু করলেন। এরপর বললেন, তোমাদের কেউ এমন নেই অথবা বললেন, কোন সৃষ্টি এমন নেই জান্নাতে বা জাহান্নামে যার স্থান নির্ধারিত হয়নি। কিংবা তাকে ভাগ্যবান বা হতভাগা লেখা হয়নি। এ কথা শুনে জনৈক সাহাবী বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমরা তাহলে আমল বর্জন করে আমাদের লিখিত ভাগ্যের উপর কী নির্ভর করে বসব? আমাদের মধ্যে যে সৌভাগ্যবান, সে তো সৌভাগ্যবান ব্যক্তিদের মাঝেই শামিল হয়ে যাবে, আর আমাদের মাঝে যে হতভাগা, সে তো হতভাগা লোকদের আমলের দিকেই এগিয়ে যাবে। তখন রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, সৌভাগ্যের অধিকারী লোকদের জন্য সৌভাগ্য লাভ করার মত কাজ সহজ করে দেয়া হবে। আর দুর্ভাগ্যের অধিকারী লোকদের জন্য দুর্ভাগ্য লাভ করার মত আমল সহজ করে দেয়া হবে। এরপর তিনি পাঠ করলেন, "সুতরাং কেউ দান করলে, মুত্তাকী হলে এবং যা উত্তম (অর্থাৎ, দীন ইসলাম) তা গ্রহণ করলে।আর কেউ কার্পন্য করলে, মুত্তাকী হলে এবং বেপরোয়া ভাব প্রদর্শন করলে এবং যা উত্তম (অর্থাৎ, দীন ইসলামকে) তাকে মিথ্যা প্রতিপন্ন করলে তাকে অমি কষ্টকর জিনিসের উপকরন দিয়ে দিব্।"

**ব্যাখ্যা :** উল্লিখিত হাদীসের এটি আরেকটি সূত্র। হাদীসটি কয়েকবার এসেছে।

مخصرة: بكسر الميم وسكون الخاء المعجمة وفتح الصاد المهملة ما اسكنه الانسان بيده من عصا ونحوه অর্থাৎ, রাজকীয় অসি ইত্যাদি যা মানুষ হাতে নেন। বহুবচন আসে مخاصر।

منفوسة: اى مولودة - নবজাত; প্রসূত।

نفس بكسر الفاء من سمع نفسا نفاسة বাচ্চা প্রসব করা। نفس فلان জন্ম নেয়।

**তাকদীর ও তদবীর:** বিশদ বিবরণ কদর অধ্যায়ে আসবে। এখানে শুধু এতটুকু বলা প্রয়োজন যে, আল্লাহ তা'আলার ভাগ্য লিপির বিষয়টি কারও জানা নেই। কিন্তু হাদীস শরীফ থেকে জানা যায় যে, সৎ লোক ও ইবাদাত শুধু আলামাত হিসাবে বুঝানো হবে যে, এটা জান্নাতের রাস্তা এতে সফলতা রয়েছে এবং অসৎ কাজ ও অসৎ লোকরা জাহান্নামের রাস্তা গ্রহণ করবে। ভাগ্যলিপিতে আল্লাহ তা'আলা কর্তৃক যে বিষয়টি নির্ধারণ করা বাস্তবে হবে সেটাই। বান্দাকে ভালো-মন্দ ও জান্নাত-জাহান্নামের আমল উভয় বলা হয়েছে। এজন্য বান্দার মর্যাদার প্রতিফলন তখনই হবে যখন বান্দা সৎকাজ করবে এবং ইবাদতে ব্রতী হবে। এর দৃষ্টান্ত এভাবে বোঝা যাবে যে, রিযক বণ্টিত ও নির্ধারিত। এ সত্ত্বেও তার উপার্জন ত্যাগ করে না। এমনিভাবে প্রত্যেক প্রাণীর সময়সীমা নির্ধারিত রয়েছে। তা থেকে এক মুহূর্তও আগে পিছে কখনও হবে না। তবুও মানুষ চিকিৎসা ছাড়ে না। তবে এ বিশ্বাস রাখা আবশ্যাক যে, তাকদীরে যা আছে তাই প্রতিফলিত হবে। আল্লাহ তা'আলা অতুলনীয় শক্তিধর যে দিকে চান ফিরাতে সক্ষম। এজন্য আ'মাল ও ইবাদাতের সাথে সাথে মঙ্গলজনক তাকদীরের দোয়া প্রার্থনা করা বান্দার উপর ফরয।

## بَاب فَسَنُيَسِّرُهُ لِلْعُسْرَى

**২৬১৩. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আমি তার জন্য সুগম করে দেব কঠোর পরিণতির পথ।"-৯২ : ৭

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ الْأَعْمَشِ قَالَ سَمِعْتُ سَعْدَ بْنَ عُبَيْدَةَ يُحَدِّثُ عَنْ أَبِي عَبْدِ الرَّحْمَنِ السُّلَمِيِّ عَنْ عَلِيٍّ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ كَانَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فِي جَنَازَةٍ فَأَخَذَ شَيْئًا فَجَعَلَ يَنْكُتُ بِهِ الْأَرْضَ فَقَالَ مَا مِنْكُمْ مِنْ أَحَدٍ إِلَّا وَقَدْ كُتِبَ مَقْعَدُهُ مِنْ النَّارِ وَمَقْعَدُهُ مِنْ الْجَنَّةِ قَالُوا يَا رَسُولَ اللَّهِ أَفَلَا نَتَّكِلُ عَلَى كِتَابِنَا وَنَدَعُ الْعَمَلَ قَالَ اعْمَلُوا فَكُلٌّ مُيَسَّرٌ لِمَا خُلِقَ لَهُ أَمَّا مَنْ كَانَ مِنْ أَهْلِ السَّعَادَةِ فَيُيَسَّرُ لِعَمَلِ أَهْلِ السَّعَادَةِ وَأَمَّا مَنْ كَانَ مِنْ أَهْلِ الشَّقَاءِ فَيُيَسَّرُ لِعَمَلِ أَهْلِ الشَّقَاوَةِ ثُمَّ قَرَأَ فَأَمَّا مَنْ أَعْطَى وَاتَّقَى وَصَدَّقَ بِالْحُسْنَى الْآيَةَ

৪৭৬. আদম র.......আলী রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক জানাযায় নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উপস্থিত হয়েছিলেন। এ সময় তিনি কিছু একটা হাতে নিয়ে এ দ্বারা মাটি খুঁড়তে খুঁড়তে বললেন, তোমাদের মধ্যে এমন কোন ব্যক্তি নেই, যার স্থান হয় জান্নাতে বা জাহান্নামে নির্ধারিত করে রাখা হয়নি। এ কথা শুনে সবাই বললেন, হে আল্লাহর রাসূল! আমরা তাহলে আমল পরিত্যাগ করে আমাদের লিখিত তাকদীরের উপর কী নির্ভর করব? উত্তরে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, তোমরা আমল করতে থাক, কারণ, যাকে যে আমলের জন্য সৃষ্টি করা হয়েছে, তার জন্য সে আমলকে সহজ করে দেয়া হবে। (যার জন্য তাকে সৃষ্টি করা হয়েছে। অর্থাৎ, প্রতিটি ব্যক্তির জন্য সে আমলই সহজ করে দেয়া হয় যার জন্য তাকে সৃষ্টি করা হয়েছে) যে ব্যক্তি সৌভাগ্যের অধিকারী হবে, তার জন্য সৌভাগ্যের অধিকারী লোকদের আমলকে সহজ করে দেয়া হবে। আর যে দুর্ভাগ্যের অধিকারী হবে, তার জন্য দুর্ভাগা লোকদের আমলকে সহজ করে দেয়া হবে। এরপর তিনি পাঠ করলেন, সুতরাং কেউ দান করলে, মুত্তাকী হলে এবং যা উত্তম তা গ্রহণ করলে, আমি তার জন্য সুগম করে দেব সহজ পথ। এবং কেউ কার্পণ্য করলে, নিজেকে স্বয়ংসম্পূর্ণ মনে করলে, আর যা উত্তম তা বর্জন করলে তার জন্য আমি সুগম করে দেব কঠোর পরিণামের পথ)।

**ব্যাখ্যা :** উল্লিখিত হাদীসের এটি ৬ষ্ঠ সূত্র। এটি ৬টি সূত্রে তিনি বর্ণনা করেছেন প্রতিটি সূত্রের জন্য আলাদা আলাদা শিরোনাম রেখেছেন। এ সূত্রে আ'মাশের সা'দ ইবনে উবায়দা থেকে শ্রবণের সুস্পষ্ট বিবরণ রয়েছে। -উমদা

اخرجه مسلم من ستة طريق وضع على كل طريق ترجمة مقطعة وفى هذا الطريق التصريح بسماع الأعمش عن سعد بن عبيدة (উমদাতুল ক্বারী)

বুখারী ৭৩৮

## سُورَةُ وَالضُّحَى

## সূরা দুহা

আয়াত ১১, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ إِذَا سَجَى اسْتَوَى وَقَالَ غَيْرُهُ سَجَى أَظْلَمَ وَسَكَنَ عَائِلًا ذُو عِيَالٍ : মুজাহিদ র. বলেন, إِذَا سَــجَى অর্থ যখন তা সমান সমান হয়। মুজাহিদ র. ব্যতীত অন্যরা বলেন, سَجَى অর্থ যখন তা নিঝুম ও অন্ধকারাচ্ছন্ন হয়। عَائِلًا অর্থ নিঃস্ব।

وَقَالَ مُجَاهِدٌ إِذَا سَجَى اسْتَوَى وَقَالَ غَيْرُهُ سَجَى أَظْلَمَ وَسَكَنَ : মুজাহিদ বলেন, وَاللَّيْلِ إِذَا سَجَى আয়াতে سجى অর্থ হল যখন সমান হয়ে যায় তথা যখন রাত দিন বরাবর হয়ে যায়। মুজাহিদ ছাড়া অন্যরা বলেছেন, ســجى অর্থ হল যখন অন্ধকার হযে যায় এবং স্থির হয়ে যায়। উদ্দেশ্য রাতের অন্ধকার ক্রমশ বৃদ্ধি পায়। কিছু রাত অতিক্রম করার পর পূর্ণাঙ্গ হয়ে যায়।

দ্বিতীয় অর্থ এই হতে পারে যে সবাই চলাফেরা থেকে নীরব হয়ে যায়। অর্থাৎ, শুয়ে পড়ে।

عَائِلًا ذُو عِيَالٍ : ইঙ্গিত হল ৮নং আয়াত وَوَجَدَكَ عَائِلًا فَـأَغْنَى এর দিকে। "আল্লাহ্ তা'আলা তোমাকে পেয়েছেন মুখাপেক্ষী। অত:পর বানিয়েছেন বিত্তশালী।"

তিনি বলেন عـــائلا এর অর্থ বাল-বাচ্চা ওয়ালা। এটা হল আবূ উবায়দার তাফসীর। সংখ্যাগরিষ্ঠ মুফাসসির এর অর্থ করে গরীব মুখাপেক্ষী। এটি ইমাম ফাররা থেকে বর্ণিত। উদ্দেশ্য হল, আল্লাহ তা'আলা আপনাকে গরীব কপর্দকহীন পেয়েছেন অত:পর আপনাকে বানিয়েছেন ধনী। যার সুচনা হয়েছিল হযরত খাদিজা রা, এর সম্পদ দ্বারা মুযারাবায় অংশীদারিত্বের ভিত্তিতে ব্যবসার মাধ্যমে। অত:পর তিনি নিজেই রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাথে দাম্পত্য সম্পর্ক কায়েম করে উম্মুল মুমিনীন হন। তখন তার সব সম্পদই এসে যায় প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের খেদমতের জন্য।

## بَاب مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلَى اى هذا باب فى قوله تعالى ما ودعك الخ

**২৬১৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আপনার প্রতিপালক আপনাকে পরিত্যাগ করেন নি এবং আপনার প্রতি বিরূপও হননি।"–৯৩ : ৩

**حَدَّثَنَا** أَحْمَدُ بْنُ يُونُسَ حَدَّثَنَا زُهَيْرٌ حَدَّثَنَا الْأَسْوَدُ بْنُ قَيْسٍ قَالَ سَمِعْتُ جُنْدُبَ بْنَ سُفْيَانَ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ اشْتَكَى رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَلَمْ يَقُمْ لَيْلَتَيْنِ أَوْ ثَلَاثًا فَجَاءَتْ امْرَأَةٌ فَقَالَتْ يَا مُحَمَّدُ إِنِّي لَأَرْجُو أَنْ يَكُونَ شَيْطَانُكَ قَدْ تَرَكَكَ لَمْ أَرَهُ قَرِبَكَ مُنْذُ لَيْلَتَيْنِ أَوْ ثَلَاثَةٍ (فى نسخة فلم يقم لَيْلَتَيْنِ أَوْ ثَلَاثَةٍ) فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ وَالضُّحَى وَاللَّيْلِ إِذَا سَجَى مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلَى

৪৭৭. আহমদ ইব্‌নে ইউনুস র.......জুনদুব ইব্‌নে সুফিয়ান রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, অসুস্থতার দরুন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দুই বা তিন রাত (তাহাজ্জুদের জন্য) উঠতে পারেন নি। এ সময় জনৈক মহিলা (আবু লাহাবের স্ত্রী আওরা) এসে বলল, হে মুহাম্মদ! আমার মনে হয়, তোমার শয়তান তোমাকে পরিত্যাগ করেছে। দুই কিংবা তিনদিন যাবত তাকে আমি তোমার কাছে আসতে দেখতে পাচ্ছি না। তখন আল্লাহ্ তা'আলা নাযিল করলেন, وَالضُّحَى وَاللَّيْلِ إِذَا سَجَى مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلَى "শপথ পূর্বাহ্নের, শপথ রজনীর যখন তা নিঝুম হয়, তোমার প্রতিপালক তোমাকে পরিত্যাগ করেন নি এবং তোমার প্রতি বিরূপও হন নি।'-৯৩: ৩

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট। হাদীসটি অধ্যায়: তাহাজ্জুদ- পৃ.১৫১ এসেছে, সেথায় এ সূরার অবতরণ পেক্ষাপট বর্ণিত আছে।

جندب: بضم الجيم وسكون النون وفتح الدال المهملة وضمها ايضا ইনি হলেন জুনদুব ইবনে আব্দুল্লাহ ইবনে সুফিয়ান বাজালী রা.। কখনও তাঁর পিতার দিকে সম্বন্ধ করা হয় কখনো তাঁর দাদার দিকে।

جاءت إمرأة: وهى ام جميل – بفتح الجيم আবু লাহাবের স্ত্রী। হরবের মেয়ে আবু সুফিয়ান রা.-এর বোন। তার নাম 'আওরা' حمالة الحطب দ্বারা তাকেই বোঝানো হয়েছে।

قربك : بفتح القاف وكسر الراء من سمع يسمع ومنه لاتقربوا الصلاة – وأما بضم الراء فهو لازم –

## (فى نسخة) باب قَوْلُهُ مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلَى تُقْرَأُ بِالتَّشْدِيدِ وَالتَّخْفِيفِ بِمَعْنًى وَاحِدٍ مَا تَرَكَكَ رَبُّكَ وَقَالَ ابْنُ عَبَّاسٍ مَا تَرَكَكَ وَمَا أَبْغَضَكَ اى هذا باب فى قوله تعالى ما ودعك الخ

مَا وَدَّعَكَ শব্দটি তাশদীদ ও তাশদীদ ছাড়া উভয়ভাবেই পড়া যায়। (مَا وَدَّعَكَ শব্দটিতে সংখ্যাগরিষ্ঠের কিরাআত ও প্রসিদ্ধ কিরাআত হল তাশদীদ সহকারে। অবশ্য তাশদীদ ছাড়াও একটি কিরাআত আছে। উভয় অবস্থাতে অর্থ একই। "আপনাকে আপনার রব পরিত্যাগ করেননি। ইব্‌নে আব্বাস রা. বলেন, এর অর্থ হচ্ছে, আপনাকে আপনার রব পরিত্যাগ করেন নি এবং আপনার প্রতি বিরূপ হন নি।"

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ جَعْفَرٍ غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ عَنْ الْأَسْوَدِ بْنِ قَيْسٍ قَالَ سَمِعْتُ جُنْدُبًا الْبَجَلِيَّ قَالَتْ امْرَأَةٌ يَا رَسُولَ اللَّهِ مَا أُرَى صَاحِبَكَ إِلَّا أَبْطَأَكَ فَنَزَلَتْ مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلَى

**৪৭৮.** মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র....... . সূত্রে বর্ণিত, তিনি বলেন, এক মহিলা (উম্মুল মুমিনীন হযরত খাদীজা রা.) এসে বললেন, ইয়া রাসূলাল্লাহ! আমি দেখছি, আপনার সাথী (হযরত জিবরাঈল আ.) আপনার কাছে ওহী নিয়ে আসতে

বিলম্ব করে ফেলছে। তখনই নাযিল হল : وَالضُّحَى وَاللَّيْلِ إِذَا سَجَى مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلَى- "আপনাকে আপনার রব পরিত্যাগ করেন নি এবং আপনার প্রতি বিরূপ হন নি।"

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট।

غـنـدر - بضم الغين المعجمة وسكون النون وضم الدال وفتحها: এটি তার উপাধি; তার নাম মুহাম্মাদ ইবনে জা'ফর। উল্লিখিত বর্ণনাদ্বয়ে কোনও প্রকার পার্থক্য নেই। প্রথম রেওয়ায়াতে إمـــرأة দ্বারা আবু লাহাবের স্ত্রী উদ্দেশ্যে। যেহেতু সে কাফের মহিলা ছিল এজন্য তাকে সম্বোধনের বাচনভঙ্গি সেভাবে করা হয়েছে। উপহাসব্যঞ্জকভাবে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -কে বলতে লাগল যে, তোমাকে তোমার শয়তান ছেড়ে দিয়েছে।

আর দ্বিতীয় হাদীসে إمـــرأة দ্বারা উম্মুল মুমিনীন হযরত খাদিজা রা. উদ্দেশ্য। যিনি আফসোস বশত রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -কে বললেন, আপনার সাথী আপনার কাছে আসতে বিলম্ব করছে। উভয়ের ধরণ সম্পূর্ণ পৃথক।

বুখারী ৭৩৯

## سُورَةُ أَلَمْ نَشْرَحْ لَكَ
## সূরা ইনশিরাহ্

আয়াত ৮, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ وِزْرَكَ فِي الْجَاهِلِيَّةِ أَنْقَضَ أَثْقَلَ مَعَ الْعُسْرِ يُسْرًا قَالَ ابْنُ عُيَيْنَةَ أَيْ مَعَ ذَلِكَ الْعُسْرِ يُسْرًا آخَرَ كَقَوْلِهِ هَلْ تَرَبَّصُونَ بِنَا إِلَّا إِحْدَى الْحُسْنَيَيْنِ وَلَنْ يَغْلِبَ عُسْرٌ يُسْرَيْنِ وَقَالَ مُجَاهِدٌ فَانْصَبْ فِي حَاجَتِكَ إِلَى رَبِّكَ وَيُذْكَرُ عَنِ ابْنِ عَبَّاسٍ أَلَمْ نَشْرَحْ لَكَ صَدْرَكَ شَرَحَ اللَّهُ صَدْرَهُ لِلْإِسْلَامِ

মুজাহিদ র. বলেন, وِزْرَكَ অর্থ জাহিলী যুগের বোঝা। أَنْقَضَ মানে অতিশয় কষ্ট দিয়েছে। مَعَ الْعُسْرِ يُسْرًا - এর ব্যাখ্যায় ইব্‌নে উয়াইনা র. বলেন, এ কঠিন অবস্থার পরই আরেকটি সহজ অবস্থা আছে। যেমন আল্লাহ্ তা'আলা বলেছেন, هَلْ تَرَبَّصُونَ بِنَا إِلَّا إِحْدَى الْحُسْنَيَيْنِ وَلَنْ يَغْلِبَ عُسْرٌ يُسْرَيْنِ তোমরা আমাদের দু'টি মঙ্গলের একটির প্রতীক্ষা করছ। একটি কঠিন অবস্থা দু'টি সহজ অবস্থাকে কখনো পরাভূত করতে পারবে না। মুজাহিদ র. বলেন, فَانْصَبْ অর্থ- প্রয়োজন পূরণের জন্য তুমি তোমার রবের কাছে কাকুতি-মিনতি করে প্রার্থনা কর। আবদুল্লাহ্ ইব্‌নে আব্বাস রা. থেকে أَلَمْ نَشْرَحْ لَكَ صَدْرَكَ- এর ব্যাখ্যায় বর্ণিত আছে যে, আল্লাহ্ রাব্বুল আলামীন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর বক্ষকে ইসলামের জন্য প্রশস্ত করে দিয়েছেন।

وَقَالَ مُجَاهِدٌ وِزْرَكَ فِي الْجَاهِلِيَّةِ : ইঙ্গিত হল ২নং আয়াত وَوَضَعْنَا عَنْــكَ وِزْرَكَ এর দিকে। "আমি আপনার থেকে বোঝা নামিয়ে দিয়েছি।' মুজাহিদ বলেন وِزْرَكَ দ্বারা উদ্দেশ্য বৈধ এবং উত্তম জিনিসকে পরিহার করা। যেগুলো জাহিলীযুগে তথা নবুওয়াতের পূর্বে কখনো কখনো নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে সম্পাদিত হয়েছিল। (এবং পরবর্তীতে সেসব বিষয় যখন অনুত্তম বলে জানতে পারতেন তখন তিনি পেরেশান হতেন যেমনিভাবে গোনাহের ফলে কেউ পেরেশান হয়। প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে এতে শুভসংবাদ দেওয়া হয়েছে যে, এসব বিষয়ে আপনাকে অভিযুক্ত করা হবে না।)

أَنْقَضَ أَثْقَلَ : ইঙ্গিত হল ৩নং আয়াত الذى أنقض ظهرك এর দিকে। "যেটি আপনার কোমর ভেঙ্গে ফেলেছে।"

مَعَ الْعُسْرِ يُسْرًا قَالَ ابْنُ عُيَيْنَةَ أَيْ مَعَ ذَلِكَ الْعُسْرِ يُسْرًا آخَرَ كَقَوْلِهِ هَلْ تَرَبَّصُونَ بِنَا إِلَّا إِحْدَى الْحُسْنَيَيْنِ وَلَنْ يَغْلِبَ عُسْرٌ يُسْرَيْنِ:

ইঙ্গিত হল ৫নং আয়াতের দিকে। "নিশ্চয় কষ্টের সাথে রয়েছে আসানী।"

সুফিয়ান ইবনে উয়াইনা র. বলেছেন, এর অর্থ হল বর্তমান মুশকিলের সাথে দ্বিতীয় আসানী রয়েছে। (অর্থাৎ, প্রতিটি মুশকিল বিষয়ের সাথে যে আসানী রয়েছে সেটিতো আছেই। তাছাড়া দ্বিতীয় আসানীও হবে। সুফিয়ান ইবন উয়াইনা র. আরবী ব্যাকরণের একটি মূলনীতির দিকে ইঙ্গিত করছেন। মূলনীতিটি হল যে শব্দের শুরুতে আলিফ লাম হয়, যাকে পরিভাষায় লামে তারীফ বলে। যদি সে শব্দটিকে আলিফ লাম সহকারে পূণরায় উল্লেখ করা হয় তদ্বারা উদ্দেশ্য সেটিই হয়, যেটি প্রথম শব্দ দ্বারা উদ্দেশ্য হয়। যদি মারিফার আলিফ লাম ছাড়া (অর্থাৎ, নাকিরা) পূণরায় উল্লেখ করা হয় তাহলে উভয়ের দ্বারা উদ্দেশ্য হয় আলাদা আলাদা জিনিস। বস্তুত الْعُسْر শব্দটির যেহেতু পুণরাবৃত্তি হয়েছে সেহেতু বুঝা গেল এর দ্বারা নতুন কোন কিছু নয়; বরং প্রথমটিই উদ্দেশ্য। আর يُسْرًا শব্দটিকে উভয় স্থানে আলিফ লাম ছাড়া উল্লেখ করা হয়েছে। এতে বুঝা গেল প্রথমটি দ্বিতীয়টি থেকে ভিন্ন। কাজেই এই আয়াতে ان مع الْعُسْرِ يُسْرًا এর পূণরাবৃত্তি থেকে ফল বের হল যে, একই মুশকিল জিনিসের জন্য দুটি আসানীর প্রতিশ্রুতি রয়েছে। আর দু'দ্বারা উদ্দেশ্য বিশেষ দুই সংখ্যা নয় বরং অনেক হওয়া উদ্দেশ্য। (উদ্দেশ্য এই হল যে একটি মুশকিল যার সম্মুখীন আপনি হয়েছেন অথবা হবেন তার সাথে আপনাকে অনেক আসানী প্রদান করা হবে।) যেমন, আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে- هَلْ تَرَبَّصُونَ بِنَا إِلَّا إِحْدَى الْحُسْنَيَيْنِ "তোমরা তো আমাদের ব্যাপারে দুই উত্তমের একটির জন্য অপেক্ষা করছ।" এমনিভাবে হাদীস শরীফে রয়েছে- لن يغلب عسر يسرين অর্থাৎ, এক মুশকিল দুই আসানীর উপর কখনো প্রবল হতে পারে না।

একারণে ইতিহাস ও সীরাতগ্রন্থগুলো প্রমান যে, যে কাজ কঠিন অপেক্ষা কঠিন বরং মানুষের দৃষ্টিতে অসম্ভব মনে হত নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের জন্য সেগুলো সব সহজ হতে থাকে। উপরোক্ত রেওয়ায়াতের আলোকে এটাও জানা গেল যে, এ আয়াতে الْعُسْر শব্দটির আলিফ লাম عهد তথা সুনির্দিষ্ট জিনিস বুঝানোর জন্য ব্যবহৃত হয়েছে। উদ্দেশ্য হল নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও সাহাবায়ে কেরামের মুশকিল কাজ অর্থাৎ, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও সাহাবায়ে কেরামের জন্য এ প্রতিশ্রুতি ছিল যে, প্রতিটি মুশকিলের সাথে অনেক আসানী প্রদান করা হবে। এ প্রতিশ্রুতি আল্লাহ তা'আলা এরূপভাবে পূর্ণ করেছেন যে গোটা বিশ্ব স্বচক্ষে তা প্রত্যক্ষ করেছে।

وَقَالَ مُجَاهِدٌ فَانْصَبْ فِي حَاجَتِكَ إِلَى رَبِّكَ : ইঙ্গিত হল আয়াতের দিকে। "আপনি যখন (আহকাম প্রচার থেকে যা অন্যদের উপকৃত করার কারণে ইবাদত) অবসর গ্রহণ করবেন তখন (ব্যক্তিগত অন্যান্য ইবাদতে) মেহনত করবেন। (উদ্দেশ্য হল প্রচুর ইবাদত ও রিয়াযত মুজাহাদা। কারণ, এটাই নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর শানের উপযোগী। মুজাহিদ বলেন, فانصب এর অর্থ হল স্বীয় পরওয়ারদিগারের ব্যাপারে নিজ প্রয়োজনে পরিশ্রম করুন।

وَيُذْكَرُ عَنِ ابْنِ عَبَّاسٍ أَلَمْ نَشْرَحْ لَكَ صَدْرَكَ شَرَحَ اللَّهُ صَدْرَهُ لِلْإِسْلَامِ

হযরত ইবনে আব্বাস রা. থেকে উপরোক্ত আয়াতের তাফসীর বর্ণিত আছে যে আল্লাহ তা'আলা নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর অন্তরকে খুলে দিয়েছেন। (উলূম-মা'আরিফ এবং উত্তম নৈতিক চরিত্রের জন্য নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর অন্তরকে সুপ্রশস্ত করে দিয়েছেন)।

**বুখারী ৭৩৯**

## سُورَةُ التِّينِ
## সূরা তীন

আয়াত ৮, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ هُوَ التِّينُ وَالزَّيْتُونُ الَّذِي يَأْكُلُ النَّاسُ يُقَالُ فَمَا يُكَذِّبُكَ فَمَا الَّذِي يُكَذِّبُكَ بِأَنَّ النَّاسَ يُدَانُونَ بِأَعْمَالِهِمْ كَأَنَّهُ قَالَ وَمَنْ يَقْدِرُ عَلَى تَكْذِيبِكَ بِالثَّوَابِ وَالْعِقَابِ

মুজাহিদ র. বলেন, আয়াতের মধ্যে التِّينِ وَالزَّيْتُون বলে ঐ তীন ও যায়তূনকে বোঝানো হয়েছে, যা মানুষ খায়। فَمَا يُكَذِّبُكَ মানে মানুষকে তাদের কাজের বিনিময় দেয়া হবে এ সম্বন্ধে কোন জিনিস তোমাকে অবিশ্বাসী করে। অর্থাৎ, শাস্তি কিংবা পুরস্কার দানের ব্যাপারে তোমাকে মিথ্যা প্রতিপন্ন করার ক্ষমতা রাখে কে?

وَقَالَ مُجَاهِدٌ هُوَ التِّينُ وَالزَّيْتُونُ الَّذِي يَأْكُلُ النَّاسُ: التِّين وَالزَّيْتُون দ্বারা উদ্দেশ্য ঐ তীন ও যায়তূন ফল, যেগুলো মানুষ খায়। : يُقَالُ فَمَا يُكَذِّبُكَ فَمَا الَّذِي يُكَذِّبُكَ بِأَنَّ النَّاسَ يُدَانُونَ بِأَعْمَالِهِمْ كَأَنَّهُ قَالَ وَمَنْ يَقْدِرُ عَلَى تَكْذِيبِكَ بِالثَّوَابِ وَالْعِقَابِ فَمَا يُكَذِّبُكَ এর তাফসীরে বলা হয়, মানুষকে তাদের কাজের বিনিময় দেয়া হবে এ সম্পর্কে কোন জিনিস তোমাকে অবিশ্বাসী করে? অর্থাৎ, যেন এ কথা বলেছেন যে, শাস্তি কিংবা পুরস্কার দানের ব্যাপারে আপনাকে মিথ্যা প্রতিপন্ন করার ক্ষমতা রাখে কে?

**حَدَّثَنَا** حَجَّاجُ بْنُ مِنْهَالٍ حَدَّثَنَا شُعْبَةُ قَالَ أَخْبَرَنِي عَدِيٌّ قَالَ سَمِعْتُ الْبَرَاءَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ كَانَ فِي سَفَرٍ فَقَرَأَ فِي الْعِشَاءِ فِي إِحْدَى الرَّكْعَتَيْنِ بِالتِّينِ وَالزَّيْتُونِ تَقْوِيمِ الْخَلْقِ

৪৭৯. হাজ্জাজ ইবনে মিনহাল র.......বারা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সফরে থাকাকালে সময় 'ইশার সালাতের দুই রাকআতের কোন এক রাকআতে 'সূরা তীন' পাঠ করেছেন।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল সুস্পষ্ট। হাদীসটি আবুল ওয়ালীদ থেকে সালাত অধ্যায়ে ১০৫পৃ.এসেছে। যাতে সফরের কথা উল্লেখ রয়েছে। আর ১০৬ পৃষ্ঠায় খাল্লাদ ইবনে ইয়াহইয়া সূত্রে বর্ণিত,কিন্তু তাতে সফরের উল্লেখ নেই।

**বুখারী ৭৩৯** **سورة اقرأ باسم ربك** اى سُورَةُ الْعَلَقِ

## সূরা আলাক্

আয়াত ১৯, মক্কী

بسم الله الرحمن الرحيم

**حَدَّثَنَا**(في النسخة الهندية) وقال قُتَيْبَةُ حَدَّثَنَا حَمَّادٌ عَنْ يَحْيَى بْنِ عَتِيقٍ عَنْ الْحَسَنِ قَالَ اكْتُبْ فِي الْمُصْحَفِ فِي أَوَّلِ الْإِمَامِ بِسْمِ اللَّهِ الرَّحْمَنِ الرَّحِيمِ وَاجْعَلْ بَيْنَ السُّورَتَيْنِ خَطًّا وَقَالَ مُجَاهِدٌ نَادِيَهُ عَشِيرَتَهُ الزَّبَانِيَةَ الْمَلَائِكَةَ وَقَالَ مَعْمَرٌ الرُّجْعَى الْمَرْجِعُ لَنَسْفَعَنْ قَالَ لَنَأْخُذَنْ وَلَنَسْفَعَنْ بِالنُّونِ وَهِيَ الْخَفِيفَةُ سَفَعْتُ بِيَدِهِ أَخَذْتُ

৪৮০. কুতায়বা র.......হাসান বসরী র. থেকে বর্ণনা করেন যে, তিনি বলেছেন, কুরআন শরীফের শুরুতে "বিসমিল্লাহির রাহমানির রাহীম" লিখ এবং দুই সূরার মাঝে একটি রেখা টেনে দাও। মুজাহিদ র. বলেন, نَادِيَهُ অর্থ গোত্র। الزَّبَانِيَةَ অর্থ ফেরেশতা। মা'মার রা. বলেন, الرُّجْعَى অর্থ প্রত্যাবর্তনস্থল। لَنَسْفَعَنْ মানে, আমি অবশ্যই পাকড়াও করব لَنَسْفَعَنْ শব্দটি নূন যোগে। سَفَعْتُ بِيَدِهِ অর্থ আমি তার হাতে ধরলাম।

وقال قُتَيْبَةُ حَدَّثَنَا حَمَّادٌ عَنْ يَحْيَى بْنِ عَتِيقٍ عَنْ الْحَسَنِ قَالَ اكْتُبْ فِي الْمُصْحَفِ فِي أَوَّلِ الْإِمَامِ بِسْمِ اللَّهِ الرَّحْمَنِ الرَّحِيمِ وَاجْعَلْ بَيْنَ السُّورَتَيْنِ خَطًّا : কুতায়বা ইবনে সাইদ বলেছেন আমাদেরকে হাদীস বর্ণনা করেছেন হাম্মাদ (ইবনে যায়েদ)তাকে বর্ণনা করেছেন ইয়াহইয়া ইবনে আতিক। হাসান বসরী র. বলেন মুসহাফে (কুরআনে) সর্বপ্রথম ইমাম তথা সূরা ফাতিহার শুরুতে بسم الله الرحمن الرحيم লিখো। অতপর প্রতি দুই সূরার মাঝে একটি রেখা (ব্যবধানের জন্য নিদর্শনস্বরূপ) টেনে রাখো। (যাতে বুঝা যায় যে নতুন সূরা আরম্ভ হয়েছে) হাফেজ আসকালানী র. বলেন দাউদী র. বলেছেন, যদি তার উদ্দেশ্য হয় বিসমিল্লাহ ছাড়া শুধু রেখা টানা তবে তা সঠিক নয়। কারণ, সমস্ত সাহাবায়ে কেরামের ঐকমত্য রয়েছে বারাআত ছাড়া প্রতি দুই সূরার মাঝখানে বিসমিল্লাহ লেখার ব্যাপারে। -ফাতহুল বারী:৮/৭১৪

**ব্যাখ্যা :** প্রতিটি সূরার শুরুতে বিসমিল্লাহির রাহমানির রাহীম লেখার ব্যাপারে সাহাবায়ে কেরামের ঐকমত্য প্রতিষ্ঠিত হয়েছে। হযরত উসমান রা.ও মুসহাফ শরীফে সূরা বারাআত ছাড়া প্রতিটি সূরার শুরুতে বিসমিল্লাহ লেখিয়েছেন। কেউ কেউ বলেছেন, হযরত হাসান বসরী র. এর উদ্দেশ্য হল, সূরা ফাতিহার শুরুতে তো শুধু বিসমিল্লাহ লেখবে। পরবর্তি সূরাগুলোর শুরুতে বিসমিল্লাহও লেখবে আবার রেখাও টা্নবে। সংখ্যাগরিষ্ঠ উলামায়ে ইসলামের উক্তি এটাই এবং এরই উপর আমল অব্যাহত।

وَقَالَ مُجَاهِدٌ نَادِيَهُ عَشِيرَتَهُ : ইঙ্গিত হল ১৭নং আয়াত فليدع ناديه এর দিকে। অতএব সে যেন তার সভাসদদের ডাকে। ناد শব্দের অর্থ মজলিস। এর মুযাফ ইলাইহ ০। মুজাহিদ বলেন نَادِيَهُ এর অর্থ হল স্বীয় গোত্র বা কবীলা।

الزَّبَانِيَةَ الْمَلَائِكَةَ : ইঙ্গিত হল ১৮নং আয়াত سندع الزبانية এর দিকে। আমিও জাহান্নামের পাইক-পেয়াদাদেরকে ডাকব। তিনি বলেন الزَّبَانِيَةَ মানে ফেরেশতাগণ। অর্থাৎ, ফেরেশতাগণ মূলত الزَّبَانِيَةَ - শাসনের জন্য পেয়াদা। অর্থাৎ পুলিশ-সেপাহিকে الزَّبَانِيَةَ বলে। এখানে উদ্দেশ্য হল জাহান্নামের ফেরেশতাগণ।

وَقَالَ مَعْمَرٌ الرُّجْعَى الْمَرْجِعُ:ইঙ্গিত হল ৮নং আয়াত إِنَّ إِلَى رَبِّكَ الرُّجْعَى আয়াতের দিকে। আপনার রবের দিকেই সবাইকে প্রত্যাবর্তন করতে হবে। মা'মার তথা আবু উবায়দা র. বলেছেন الرُّجْعَى

لَنَسْفَعَنْ قَالَ لَنَأْخُذَنْ وَلَنَسْفَعَنْ بِالنُّونِ وَهِيَ الْخَفِيفَةُ سَفَعْتُ بِيَدِهِ أَخَذْتُ : ইঙ্গিত হল ১৫নং আয়াত كَلَّا لَئِنْ لَمْ يَنْتَهِ لَنَسْفَعًا بِالنَّاصِيَةِ এর দিকে।

"কখনো (এরূপ) না (করা চাই এবং) যদি এলোকটি বিরত না হয় তবে আমি তার ললাটে ধরে টেনে হেচড়াবো।"

মা'র বলেছেন لَنَسْفَعَنْ এর অর্থ হল অবশ্যই আমি তাকে পাকড়াও করব। এতে নূনে খফিফা রয়েছে। শব্দটি سَفَعْتُ بِيَدِهِ أَخَذْتُ থেকে গৃহীত। এর অর্থ হল, আমি তাকে হাতে ধরেছি।

**বুখারী ৭৩৯**

## بَاب

بَاب শব্দটি তানভীন সহকারে। অর্থ এটি পূর্বোক্ত অনুচ্ছেদের পরিচ্ছেদের ন্যায়।

**حَدَّثَنَا** يَحْيَى بْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ عَنْ ابْنِ شِهَابٍ ح و حَدَّثَنِي سَعِيدُ بْنُ مَرْوَانَ (فى نسخة البغدادى) حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ عَبْدِ الْعَزِيزِ بْنِ أَبِي رِزْمَةَ أَخْبَرَنَا أَبُو صَالِحٍ سَلْمَوَيْهِ قَالَ حَدَّثَنِي عَبْدُ اللَّهِ عَنْ يُونُسَ بْنِ يَزِيدَ قَالَ أَخْبَرَنِي ابْنُ شِهَابٍ أَنَّ عُرْوَةَ بْنَ الزُّبَيْرِ أَخْبَرَهُ أَنَّ عَائِشَةَ زَوْجَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ كَانَ أَوَّلَ مَا بُدِئَ بِهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الرُّؤْيَا الصَّادِقَةُ فِي النَّوْمِ فَكَانَ لَا يَرَى رُؤْيَا إِلَّا جَاءَتْ مِثْلَ فَلَقِ الصُّبْحِ ثُمَّ حُبِّبَ إِلَيْهِ الْخَلَاءُ فَكَانَ يَلْحَقُ بِغَارِ حِرَاءٍ فَيَتَحَنَّثُ فِيهِ قَالَ وَالتَّحَنُّثُ التَّعَبُّدُ اللَّيَالِيَ ذَوَاتِ الْعَدَدِ قَبْلَ أَنْ يَرْجِعَ إِلَى أَهْلِهِ وَيَتَزَوَّدُ لِذَلِكَ ثُمَّ يَرْجِعُ إِلَى خَدِيجَةَ فَيَتَزَوَّدُ بِمِثْلِهَا حَتَّى فَجِئَهُ الْحَقُّ وَهُوَ فِي غَارِ حِرَاءٍ فَجَاءَهُ الْمَلَكُ فَقَالَ اقْرَأْ فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ مَا أَنَا بِقَارِئٍ قَالَ فَأَخَذَنِي فَغَطَّنِي حَتَّى بَلَغَ مِنِّي الْجُهْدَ ثُمَّ أَرْسَلَنِي فَقَالَ اقْرَأْ قُلْتُ مَا أَنَا بِقَارِئٍ فَأَخَذَنِي فَغَطَّنِي الثَّانِيَةَ حَتَّى بَلَغَ مِنِّي الْجُهْدَ ثُمَّ أَرْسَلَنِي فَقَالَ اقْرَأْ قُلْتُ مَا أَنَا بِقَارِئٍ فَأَخَذَنِي فَغَطَّنِي الثَّالِثَةَ حَتَّى بَلَغَ مِنِّي الْجُهْدَ ثُمَّ أَرْسَلَنِي فَقَالَ اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ خَلَقَ الْإِنْسَانَ مِنْ عَلَقٍ اقْرَأْ وَرَبُّكَ الْأَكْرَمُ الَّذِي عَلَّمَ بِالْقَلَمِ الْآيَاتِ إِلَى قَوْلِهِ عَلَّمَ الْإِنْسَانَ مَا لَمْ يَعْلَمْ فَرَجَعَ بِهَا رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ تَرْجُفُ بَوَادِرُهُ حَتَّى دَخَلَ عَلَى خَدِيجَةَ فَقَالَ زَمِّلُونِي زَمِّلُونِي فَزَمَّلُوهُ حَتَّى ذَهَبَ عَنْهُ الرَّوْعُ قَالَ لِخَدِيجَةَ أَيْ خَدِيجَةُ مَا لِي لَقَدْ خَشِيتُ عَلَى نَفْسِي فَأَخْبَرَهَا الْخَبَرَ قَالَتْ خَدِيجَةُ كَلَّا أَبْشِرْ فَوَاللَّهِ لَا يُخْزِيكَ اللَّهُ أَبَدًا فَوَاللَّهِ إِنَّكَ لَتَصِلُ الرَّحِمَ وَتَصْدُقُ الْحَدِيثَ وَتَحْمِلُ الْكَلَّ وَتَكْسِبُ الْمَعْدُومَ وَتَقْرِي الضَّيْفَ وَتُعِينُ عَلَى نَوَائِبِ الْحَقِّ فَانْطَلَقَتْ بِهِ خَدِيجَةُ حَتَّى أَتَتْ بِهِ وَرَقَةَ بْنَ نَوْفَلٍ وَهُوَ ابْنُ عَمِّ خَدِيجَةَ أَخِي أَبِيهَا وَكَانَ امْرَأً تَنَصَّرَ فِي الْجَاهِلِيَّةِ وَكَانَ يَكْتُبُ الْكِتَابَ الْعَرَبِيَّ وَيَكْتُبُ مِنْ الْإِنْجِيلِ بِالْعَرَبِيَّةِ مَا شَاءَ اللَّهُ أَنْ يَكْتُبَ وَكَانَ شَيْخًا كَبِيرًا قَدْ عَمِيَ فَقَالَتْ خَدِيجَةُ يَا ابْنَ عَمِّ اسْمَعْ مِنْ ابْنِ أَخِيكَ قَالَ وَرَقَةُ يَا ابْنَ أَخِي مَاذَا تَرَى فَأَخْبَرَهُ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ خَبَرَ مَا رَأَى فَقَالَ وَرَقَةُ هَذَا النَّامُوسُ الَّذِي أُنْزِلَ عَلَى مُوسَى لَيْتَنِي فِيهَا جَذَعًا لَيْتَنِي أَكُونُ حَيًّا ذَكَرَ حَرْفًا قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَوَمُخْرِجِيَّ هُمْ قَالَ وَرَقَةُ نَعَمْ لَمْ يَأْتِ رَجُلٌ بِمَا جِئْتَ بِهِ إِلَّا أُوذِيَ وَإِنْ يُدْرِكْنِي يَوْمُكَ حَيًّا أَنْصُرْكَ نَصْرًا مُؤَزَّرًا ثُمَّ لَمْ يَنْشَبْ وَرَقَةُ أَنْ تُوُفِّيَ

وَفَتَرَ الْوَحْيُ فَتْرَةً حَتَّى حَزِنَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ مُحَمَّدُ بْنُ شِهَابٍ فَأَخْبَرَنِي أَبُو سَلَمَةَ بْنُ عَبْدِ الرَّحْمَنِ أَنَّ جَابِرَ بْنَ عَبْدِ اللَّهِ الْأَنْصَارِيَّ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ وَهُوَ يُحَدِّثُ عَنْ فَتْرَةِ الْوَحْيِ قَالَ فِي حَدِيثِهِ بَيْنَا أَنَا أَمْشِي سَمِعْتُ صَوْتًا مِنَ السَّمَاءِ فَرَفَعْتُ بَصَرِي فَإِذَا الْمَلَكُ الَّذِي جَاءَنِي بِحِرَاءٍ جَالِسٌ عَلَى كُرْسِيٍّ بَيْنَ السَّمَاءِ وَالْأَرْضِ فَفَرِقْتُ مِنْهُ فَرَجَعْتُ فَقُلْتُ زَمِّلُونِي زَمِّلُونِي فَدَثَّرُوهُ فَأَنْزَلَ اللَّهُ تَعَالَى يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنْذِرْ وَرَبَّكَ فَكَبِّرْ وَثِيَابَكَ فَطَهِّرْ وَالرِّجْزَ فَاهْجُرْ قَالَ أَبُو سَلَمَةَ وَهِيَ الْأَوْثَانُ الَّتِي كَانَ أَهْلُ الْجَاهِلِيَّةِ يَعْبُدُونَ قَالَ ثُمَّ تَتَابَعَ الْوَحْيُ

৪৮১. ইয়াহইয়া ইব্‌নে বুকায়র ও সাঈদ ইব্‌নে মারওয়ান র.......নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সহধর্মিণী আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, ঘুমন্ত অবস্থায় সত্য স্বপ্নের মাধ্যমে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি ওহী শুরু করা হয়েছিল। ঐ সময় তিনি যে স্বপ্ন দেখতেন, তা প্রভাতের আলোর মতই সুস্পষ্ট হত। এরপর নির্জনতা তার কাছে প্রিয় হয়ে উঠল। তিনি হেরা গুহায় চলে যেতেন এবং পরিবার-পরিজনের কাছে আসার পূর্বে সেখানে একনাগাড়ে কয়েকদিন পর্যন্ত তাহান্নুছ করতেন। তাহান্নুছ মানে বিশেষ নিয়মে ইবাদত করা। এজন্য তিনি কিছু খাদ্য-পানীয় নিয়ে যেতেন। এরপর (যখন পাথেয় শেষ হয়ে যেত তখন)তিনি বিবি খাদিজার কাছে ফিরে এসে পুনরায় অনুরূপ কিছু খাবার-দাবার নিয়ে যেতেন।

অবশেষে হেরা গুহায় থাকা অবস্থায় আকস্মিক তার কাছে হক (জিবরাঈল আ.) এসে পৌঁছল। ফেরেশতা তাঁর কাছে এসে বললেন, পড়ুন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, আমি পড়তে পারি না। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এরপর তিনি আমাকে ধরে খুব জোরে আলিঙ্গন করলেন। এতে আমি প্রাণান্তকর কষ্ট অনুভব করলাম। তারপর তিনি আমাকে ছেড়ে দিয়ে বললেন, পড়ুন। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, পড়ুন। আমি বললাম, আমি তো পড়তে পারি না। এরপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, এরপর তিনি আমাকে ধরে দ্বিতীয়রবার খুব জোরে আলিঙ্গন করলেন। এতেও আমি ভীষণ কষ্ট অনুভব করলাম। তারপর তিনি আমাকে ছেড়ে দিয়ে বললেন, পড়ুন। আমি বললাম, আমি পড়তে পারি না। এরপর তিনি আমাকে ধরে তৃতীয়বার খুব জোরে আলিঙ্গন করলেন এবার আমি অতীব কষ্ট অনুভব করলাম। এরপর তিনি আমাকে ছেড়ে দিয়ে বললেন, পড়ুন আপনার প্রতিপালকের নামে, যিনি (মখলুকাতকে) সৃষ্টি করেছেন। সৃষ্টি করেছেন (বিশেষত) মানুষকে আলাক (জমাট রক্ত বা লাসা জাতীয় বস্তু) হতে। পড়ুন, আর তোমার প্রতিপালক মহিমান্বিত। যিনি কলমের সাহায্যে শিক্ষা দিয়েছেন। শিক্ষা দিয়েছেন মানুষকে যা সে জানত না। এরপর রাসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এ আয়াতগুলো নিয়ে (অর্থাৎ, উক্ত আয়াতসমূহ দ্বারা স্বীয় বক্ষকে আবাদ ও উজ্জ্বল করে) বাড়ি ফিরলেন। এ সময় (প্রথম ওহীয়ে ইলাহীর প্রভাব ও মাহাত্ম্যের কারণে) তাঁর কাঁধের গোশত ভয়ে থরথর করে কাঁপছিল। খাদিজার কাছে পৌঁছেই তিনি বললেন, আমাকে বস্ত্রাবৃত কর, আমাকে বস্ত্রাবৃত কর। তখন সকলেই তাঁকে বস্ত্রাবৃত করে দিল। অবশেষে তাঁর ভীতিভাব দূর হলে (প্রশান্তির ধরন এলে) তিনি খাদিজাকে বললেন, খাদীজা! আমার কি হল? আমি আমার নিজের সম্পর্কে আশংকাবোধ করছি। এরপর তিনি তাঁকে সব কথা খুলে বললেন। এ কথা শুনে খাদীজা রা. বললেন, কখনো নয়। আপনি সুসংবাদ নিন। আল্লাহর শপথ, আল্লাহ্ কখনো আপনাকে লাঞ্ছিত করবেন না। আপনি আত্মীয়দের খোঁজ-খবর নেন, সত্য কথা বলেন, অসহায় লোকদের বোঝা লাঘব করে দেন, নিঃস্ব লোকদেরকে উপার্জন করে দেন, মেহমানদের আপ্যায়ন করেন এবং হকের পথে আগত বিপদাপদে লোকদেরকে সাহায্য করে থাকেন। তারপর খাদীজা তাঁকে নিয়ে তাঁর চাচাত ভাই (অর্থাৎ, ওয়ারাকা হযরত খাদীজা রা.-এর চাচাত ভাই ছিলেন) ওয়ারাকা ইব্‌নে নাওফেলের কাছে গেলেন। তিনি (অর্থাৎ, ওয়ারকা) জাহেলী যুগে (প্রতিমা পূজা থেকে আলাদা হয়ে) খৃস্ট ধর্ম গ্রহণ করেছিলেন। তিনি আরবী ভাষায় কিতাব লিখতেন। (আরবী ভাষায় লেখক ছিলেন। কারণ, তাঁর মাতৃভাষা আরবী ছিল) আর তিনি আল্লাহর ইচ্ছা মাফিক আরবী ভাষায় ইনজীল কিতাব অনুবাদ করে লিখতেন। তিনি খুব বৃদ্ধ ও অন্ধ হয়ে গিয়েছিলেন।

খাদিজা রা. তাঁকে বললেন, হে আমার চাচাত ভাই। আপনার ভাতিজা কি বলেন, একটু শুনুন। তখন ওয়ারাকা বললেন, ভাতিজা, কি হয়েছে তোমার? নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যা দেখেছিলেন, সব কিছুর সংবাদ তাকে জানালেন সব কথা শুনে ওয়ারাকা বললেন, ইনিই সেই (গোপন রহস্যবিদ অর্থাৎ, হযরত জিবরাঈল আ.) ফেরেশতা, যাকে মূসার কাছে পাঠানো হয়েছিল। আহ! সে সময় (অর্থাৎ, যখন আপনার জাতি আপনাকে মক্কা থেকে বহিষ্কার করে দিবে) যদি যুবক হতাম! আহ! সে সময় আমি যদি জীবিত থাকতাম! তারপর তিনি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, সত্যিই তারা (আমার সম্প্রদায়ের লোকজন) কি আমাকে বের করে দেবে? ওয়ারাকা বললেন, হ্যাঁ, তারা আপনাকে বের করে দেবে। আপনি যে দাওয়াত নিয়ে এসেছেন, এ দাওয়াত যিনিই নিয়ে এসেছেন তাকেই কষ্ট দেয়া হয়েছে। আপনার নবুয়তকালে আমি জীবিত থাকলে অবশ্যই আমি আপনাকে বলিষ্ঠ ও সর্বতোভাবে সাহায্য করতাম এরপর ওয়ারাকা বেশি দিন বাঁচেন নি; বরং অল্পদিনের মধ্যেই তিনি মারা গেলেন। দীর্ঘ সময়ের জন্য ওহী বন্ধ হয়ে গেল এতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ভীষণ চিন্তাযুক্ত হয়ে পড়লেন।

(অন্য এক সনদে) মুহাম্মদ ইব্‌নে শিহাব (ইমাম যুহরী) র. আবু সালামা ইব্‌নে আবদুর রহমান র. -এর মাধ্যমে জাবির ইব্‌নে আবদুল্লাহ্ রা. থেকে বর্ণনা করেছেন। (আমাকে সালামা ইবনে আবদুর রহমান বর্ণনা করেছেন যে, হযরত জাবির ইবনে আবদুল্লাহ রা. বর্ণনা করেছেন।)

রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ওহী বন্ধ হওয়া প্রসঙ্গে বলেছেন, এক সময় আমি পথ চলছিলাম। হঠাৎ আকাশ থেকে একটি আওয়াজ শুনতে পেলাম। আমি মাথা তুলে তাকালাম। দেখলাম, যে ফেরেশতা হেরা গুহায় আসতেন, তিনিই আসমান ও জমিনের মাঝখানে পাতা কুরসীতে বসে আছেন। এতে ভয় পেয়ে গেলাম। তাই বাড়িতে ফিরে বললাম, আমাকে বস্ত্রাবৃত কর, আমাকে বস্ত্রাবৃত কর। সুতরাং সকলেই আমাকে বস্ত্রাচ্ছাদিত করল। তখন আল্লাহ্ তা'আলা নাযিল করলেন,

يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنْذِرْ وَرَبَّكَ فَكَبِّرْ وَثِيَابَكَ فَطَهِّرْ وَالرُّجْزَ فَاهْجُرْ "হে বস্ত্রাচ্ছাদিত। উঠুন, সতর্কবাণী প্রচার করুন এবং আপনার প্রতিপালকের শ্রেষ্ঠত্ব ঘোষণা করুন। আপনার পরিচ্ছদ পবিত্র রাখুন এবং অপবিত্রতা থেকে দূরে থাকুন।" (৭৪ : ১-৫) আবু সালমা রা. বলেন, আরবরা জাহেলী যুগে সে সব মুর্তির পূজা করত الرُّجْزَ বলে ঐ সব মূর্তিকেই বোঝানো হয়েছে। বর্ণনাকারী বলেন, এরপর থেকে ওহীর ধারা অব্যাহত থাকে।

ব্যাখ্যা :শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি বাদউল ওহীতে ২-৩,কিতাবুল আম্বিয়ায় ৪৮০, তাফসীরে ৭৩৯-৭৪০, কিতাবুত তা'বীরে ১০৩৩-১০৩৪পৃষ্ঠায় এসেছে। ইমাম মুসলিম র. কিতাবুল ঈমানের ৮৮ পৃষ্ঠায় বর্ণনা করেছেন।

أَنَّ عَائِشَةَ زَوْجَ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَتْ ইমাম নববী র. বলেছেন এ হাদীসটি সাহাবীর মুরসালসমুহের অন্ত ভুক্ত।-শরহে মুসলিম:১/৮৮

কারণ, হযরত আয়েশা সিদ্দিকা রা. এ ঘটনার সময় জন্মও গ্রহণ করেননি। অতপর ইমাম নববী র. বলেন, হতে পারে পরবর্তীতে হযরত আয়েশা রা. এ ঘটনাটি প্রত্যক্ষভাবে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শুনেছেন। যেমন فَأَخَذَنِي فَغَطَّنِي শব্দ দ্বারা বুঝা যায়। সাহাবীর মুরসালের অন্তর্ভূক্ত হবে না বরং মুত্তাসিল হবে। দ্বিতীয় সম্ভাবনা হল, তিনি অন্যান্য সাহাবী থেকে শুনে বর্ণনা করছেন। এমতাবস্থায় এটি সাহাবীর মুরসালের অন্তর্ভূক্ত হবে। বস্তুত সাহাবায়ে কেরামের মুরসালসমুহ প্রমাণ। ইমাম নববী র. বলেন,

مرسل الصحابي حجة عند جميع العلماء إلا ما انفرد به الأستاذ أبو إسحاق رح الخ شرح مسلم ١-٨٨

অর্থাৎ, উসতাদ আবু ইসহাক র. এর বিচ্ছিন্ন একটি মত ছাড়া সমস্ত উলামায়ে কেরামের মতে সাহাবীর মুরসাল প্রামাণ্য। -শরহে মুসলিম ১/৮৮।

### একটি প্রশ্নোত্তর

কেউ কেউ প্রশ্ন করেছেন, যেহেতু শ্রবণের সম্ভাবনা রয়েছে, অতএব সুনিশ্চিতরূপে এটাকে মুরসাল বলা কিরূপে যথার্থ হবে?

হাফিজ আসকালানী র. বলেন, تعقبه من لم يفهم مـــراده الخ অর্থাৎ, প্রশ্নকর্তা আল্লামা নববী র. এর বক্তব্য অনুধাবন করতে পারেননি। আল্লামা নববী র. এর উদ্দেশ্য ছিল এ ঘটনার সময় হযরত আয়েশা রা. জন্ম গ্রহণও করেননি। কারণ, একটি পরিভাষা এটিও যে, সাহাবী যে ঘটনার যমানা পাননি, পরবর্তীতে যদিও রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে তা শুনে নিয়েছেন, তাসত্ত্বেও সেটাকে মুরসাল বলেন। আর যা যমানা পেয়েছেন তাতে শ্রবণের কথা সুস্পষ্ট ভাষায় উল্লেখ না করলেও সেটাকে মুরসাল বলেন না। কারণ, সেখানে উপস্থিতি বা শ্রবণের সম্ভাবনা রয়েছে। তবে শর্ত হল, রাবী মুদাল্লিস না হতে হবে। -ফাতহুল বারী।

كان أول ما بدئ به رسول الله صلى الله عليه وسلم : اول ما بدئ (بضم الباء وكسر الدال) به رسول الله صلى الله عليه وسلم الخ হল মুবতাদা, তার খবর হল الرؤيا الصادقة। 'বাদউল ওহী' তে 'মিনাল ওহী' শব্দটি অতিরিক্ত আছে। অর্থাৎ, সর্বপ্রথম রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের উপর যে জিনিস দ্বারা ওহীর সূচনা হয়, সেটি হল সত্য স্বপ্ন।

### رؤيا শব্দের তাত্ত্বিক বিশ্লেষণ

শব্দটি فعلى এর সম ওজনে رجعى এর ন্যায়। এর অর্থ হল, স্বপ্ন। সত্য স্বপ্নের অর্থ হল, যে স্বপ্ন বাস্তবানুযায়ী হয়। তাতে কোনো মিথ্যা ও গলদ থাকে না। আল্লামা আনওয়ার শাহ কাশ্মিরী র. বলেন, الرؤيا ليست بنوم ولا بيقظة بل هي حالة متوسطة بينهما অর্থাৎ, স্বপ্ন না চেতনাবস্থায় দেখা যায়, না গভীর নিদ্রাকালে। বরং ঘুম ও চেতনার মধ্যবর্তী অবস্থাকে رؤيا বা স্বপ্ন বলে। কিন্তু কখনো কখনো চেতনাবস্থায় দর্শনের ক্ষেত্রেও رؤيا শব্দের প্রয়োগ হয়। অর্থাৎ, رؤيا মানে দর্শনও আসে। যেমন, আল্লাহ তাআলার ইরশাদ রয়েছে, وَمَا جَعَلْنَا الرُّؤْيَا الَّتِي أَرَيْنَاكَ إِلَّا فِتْنَةً لِلنَّاسِ الخ অর্থাৎ, আমি আপনাকে যা দেখিয়েছি তা দেখানোর কারণ, হল যেন লোকদের জন্য এটি পরীক্ষার বিষয় হয়। অতএব, এ আয়াতে رؤيا মানে স্বপ্ন নয়। বরং স্বচক্ষে অবলোকনের অর্থে ব্যবহৃত। যেমন, হযরত ইবনে আব্বাস রা. এর ব্যাখ্যায় বলেন, رؤيا عين أريها رسول الله صلى الله عليه وسلم ليلة أسرى به، তথা এটি ছিল স্বচক্ষে দর্শন, যা রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম মে'রাজ রজনীতে দেখানো হয়েছিল। যেহেতু رؤيا শব্দের প্রয়োগ কখনো رؤية তথা দর্শনের ক্ষেত্রেও হয়, সেহেতু এখানে في النوم শব্দ আরোপ করা হয়েছে।

পরবর্তীতে এ স্বপ্নে আরেকটি সিফাত আসছে-فكان لا يرى رؤيا إلا جائت مثل فلك الصبح তথা প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম যে স্বপ্ন দেখতেন সেটি সকালের আলোর ন্যায় প্রকাশিত হতো। অর্থাৎ, এর ব্যাখ্যা সম্পূর্ণ স্পষ্ট হতো যেমনিভাবে সুবহে সাদেকের আলো সম্পূর্ণ স্পষ্ট হয়ে থাকে। যেমন স্বপ্ন দেখতেন তেমনি ঘটনা বাস্তবে সংঘটিত হতো। ইবনে আবু জামরা র. বলেন, সত্য স্বপ্নকে সকালের সাথে উপমা দেয়ার কারণ, হলো এখনো নবুওত সূর্যের উদয় ঘটেনি। যেমনিভাবে সুবহে সাদেকের রশ্মি সূর্যোদয়ের ভূমিকা এমনিভাবে সত্য স্বপ্ন ছিল নবুওত ও রিসালত সূর্যের উদয়ের ভূমিকা।

ثم حبب اليه الخلاء : কারণ, ছয়মাসের সত্য ও ভাল স্বপের কারণে- এক আলো ও উজ্জ্বলতা সৃষ্টি হয়ে গিয়েছিল, দুনিয়ার ক্লেদ-কালিমা ও ময়লার প্রতি স্বভাবে ঘৃণা সৃষ্টি হয়ে গেল এবং মুবারক কলবে নির্জনতা প্রিয় করে দেয়া হল। এর দ্বারা বোঝা গেল, যিকির আযকারের জন্য নির্জনতা অবলম্বন সুন্নত। নির্জনতাকে সাধুপনা এবং যোগীপনা কিংবা বৈরাগ্য বলা সুন্নতের প্রতি খারাপ ইঙ্গিত। সূফিয়ায়ে কেরামের এ উক্তি যে, যখন যিকিরের নিদর্শনাবলী শুরু হয়ে যায়, তখন মানুষের নিকট নির্জনতা প্রিয় হয়ে যায়- এ হাদীস থেকেই গৃহীত।

فكان يلحق بغار حراء : প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হেরা গুহায় নির্জনতা অবলম্বন করতেন। সহীহ এবং প্রধানতম উক্তি হিসেবে حراء শব্দটিতে হা এর নিচে যের, রা তাশদীদ শূন্য। যবর এবং আলিফের পর হামযা। অর্থাৎ, মদ সহকারে। এটি পু:লিঙ্গ ও মুনসারিফ। যদিও আরোও অনেক উক্তি রয়েছে।

হেরা মক্কা মুয়াজ্জমা থেকে প্রায় তিন মাইল দূরে অবস্থিত। মিনায় যাওয়ার সময় বাম দিকে পড়ে। বর্তমানে এটিকে বলে জাবালুন নূর। এই পাহাড়ের একটি শৃঙ্গ কাবা ঘরের দিকে ঝুঁকে আছে। সেখান থেকে কাবা শরীফ নজরে পরে।

فيتحنث فيه : কয়েক রাত ও দিন লাগাতার তাতে ইবাদত করতেন। يتحنث শব্দটি বাবে তাফাউল থেকে মুযা'রি এর মাদ্দা বা মূল হল, ح ن ث حنث শব্দটি গুনাহের অর্থে ব্যবহৃত হয়। কিন্তু যেহেতু باب تفعل -এর একটি বৈশিষ্ট্য হল سلب ماخذ , সেহেতু تحنث এর অর্থ হল গুনাহ থেকে বেঁচে থাকা (এবং আল্লাহ তা'আলার সন্তুষ্টির জন্য গুনাহ থেকে বেঁচে থাকা একটি ইবাদত)। অতএব, وهوالتعبد বাক্যটি تحنث এর (প্রকৃত অর্থ নয়, বরং) ইলতিযামী তথা আবশ্যকীয় অর্থ তথা তাফসীর বিল লাযিম। এটি ইবনে শিহাব যুহরীর পক্ষ থেকে মুদরাজ বা প্রবিষ্ট।

ইবনে শিহাব তথা ইমাম যুহরী র. এর রীতি হল, যখন রেওয়ায়াতে কোন কঠিন শব্দ আসে তখন তার ব্যাখ্যা করে দেন কিন্তু তা এরূপভাবে যাতে হাদীসে কোন সংমিশ্রণ না ঘটে এবং ব্যবধান অবশিষ্ট থাকে। যেমন, এ হাদীসের এক কপিতে আছে- قال والتحنث التعبد এ কপি দ্বারা সম্পূর্ণ স্পষ্ট বোঝা গেল, এ শব্দটি উম্মুল মুমিনীন হযরত আয়েশা রা. এর নয়। যদি তাঁর হত তাহলে قال এর পরিবর্তে قالت হত। অতএব, স্পষ্ট হয়ে গেল, এটি ইমাম যুহরী র.এর ইদরাজ।

الليالي শব্দটি হাদীসের। ذوات العدد শব্দটি এর তাকীদ। হালতে নসবী থাকার কারণে তা এর নিচে যের। আর الليالي ذوات العدد এর দ্বারা এটা বোঝা গেল যে, এতে দিনও অন্তর্ভুক্ত। যেমন, মুসলিম শরীফে আছে-جاورت بحراء شهرا আমি একমাস হেরা গুহায় নির্জনতা অবলম্বন করেছি।

ثم يرجع إلى خديجة অতঃপর তিনি খাদিজা রা. এর নিকট ফিরে আসতেন এবং অনুরূপ কয়েক দিনের পাথেয় সাথে নিয়ে যেতেন।

حتى فجئه الحق অবশেষে হঠাৎ (অপ্রত্যাশিতভাবে) তাঁর নিকট হক এসে যায়। فجئ من سمع و فتح আকস্মিক এসে যাওয়া। হক দ্বারা উদ্দেশ্য ওহী অথবা রাসূলে হক। তথা জিবরাঈল আ.। -উমদাহ

فجاءه الملك فقال اقرأ অত:পর প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নিকট ফেরেশতা (জিবরাঈল আ.) এসে পৌছেন এবং বললেন, إقرأ -আপনি পড়ুন।

এঘটনা সোমবার দিন, রমযানের ১৭ তারিখের। যখন প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বয়স ৪০ বছর ৬ মাস ছিল। কারণ, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের শুভ জন্ম দিন সম্পর্কে তাহকীকী উক্তি হল, ৮ রবিউল আওয়াল এপ্রিল ৫৭০ ঈসায়ী সোমবার দিন। নাসরুল বারীর কিতাবুল মাগাযীতে বিষয়টি এসেছে।

**একটি প্রশ্নোত্তর**

(فقال اقرأ) এখানে একটি প্রশ্ন হয়। ফেরেশতা তথা জিবরাঈল আ. ভাল করেই জানতেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উম্মী ছিলেন। এরূপ অপড়ুয়া ব্যক্তিকে পড়ার নির্দেশ দান মানে সাধ্যাতীত বিষয়ের দায়িত্ব অর্পন। (তাহলে ফেরেশতার পক্ষ থেকে পড়ার নির্দেশ কেন দেয়া হল?)

**উত্তর :** আল্লামা আইনী র. এর উত্তর দেন, এ নির্দেশটি ছিল শুধুমাত্র তাঁকে যা বলা হবে সে বিষয়ে সতর্ক ও সচেতন করার জন্য। -উমদাহ

অর্থাৎ, এ নির্দেশ তাকলীফী তথা দায়িত্ব চাপানোর জন্য নয়। বরং উদ্দেশ্য ছিল শুধু সতর্ক করা এবং নিজের দিকে মনযোগী করার জন্য যে, আপনাকে যা বলা হবে আপনি তদানুরূপ পড়ুন। অতএব, এটি হল তালকীনী বা শিক্ষামূলক।

যেমন, বাচ্চা যখন মকতবে যায় তখন উস্তাদ বলেন, বাবু! পড়ো। উস্তাদের উদ্দেশ্য শুধু এতটুকু যে আমি যেরূপ বলি তুমিও অনুরূপ বল। এর দ্বারা এটাও বোঝা গেল যে, إقرأ فعل متعدى এর মাফঊল উহ্য। তথা ما أقول (আমি যা বলি তা পড়ুন)

**ملك শব্দের তাত্ত্বিক বিশ্লেষণ**

ملك শব্দটি মূলত ছিলمألك। ألوكة থেকে শব্দটি নিষ্পন্ন। এর অর্থ হল পয়গাম পৌছানো। مألك শব্দটিকে قلب এর নীতি অনুসারে ملأك বানানো হয়েছে। অতঃপর يسئل নিয়ম অনুসারে হামযাকে উহ্য করা হয়েছে ملك হয়ে গেছে। এর বহুবচন ملائكة যেমন شمئل এর বহুবচন شمائل।

### আম্বিয়ায়ে কিরামের দরবারে জিবরাঈল আ. এর আগমন

হযরত আদম আ. এর খেদমতে বার বার। হযরত ইদরীস আ. এর খেদমতে চার বার। হযরত নূহ আ. এর খেদমতে পঁঞ্চাশ বার। হযরত ইবরাহীম আ. এর খেদমতে বিয়াল্লিশ বার। হযরত ঈসা আ. এর খেদমতে দশবার, হযরত ইয়াকুব আ. এর দরবারে চারবার। হযরত আইয়ূব আ. এর খেদমতে তিনবার। সায়্যিদুল আম্বিয়া ওয়াল মুরসালীন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের দরবারে চব্বিশ হাজার বার। -যুরকানী ১/২৩৪।

فغطني حتى بلغ مني الجهد الجهد শব্দে চারটি সম্ভাবনা আছে–

১. জীম এর মধ্যে পেশ ও যবর অর্থ- প্রান্ত ও কষ্ট। -উমদাহ। অর্থাৎ, শব্দটি প্রান্ত ও কষ্ট উভয় অর্থে ব্যবহৃত হয়। দু'টির অর্থ শক্তি। -মিসবাহ। কুরআন মাজীদে এ শব্দটি উভয় রকম এসেছে। সূরা তওবায় জীমের উপর পেশ সহকারে এসেছে। والذين لا يجدون إلا جُهدهم الآية পারা ১০, রুকূ ১৬। এখানে শব্দটির জীমের উপর পেশ। অধিকাংশ মুফাসসির এর অনুবাদ করেন কষ্ট।

সূরা নূরে আছে, وأقسموا بالله جَهد أيمانهم الآية পারা ১৮, রকূ ১৩। জালালাইন শরীফে এর তাফসীর করা হয়েছে غاية اجتهادهم فيها। উপরোক্ত বিস্তারিত বিবরণ দ্বারা জানা গেল যে, উভয়ের তিনটি অর্থ আসে। শক্তি,কষ্ট এবং প্রান্ত বা চূড়ান্ত।

অতঃপর جُهد শব্দটির দালে যদি পেশ পড়া হয় তবে এটিبلغ -এর ফায়েল হবে। ( جهد শব্দটির জীমে পেশ এবং দালের উপর যবর। উভয়টির তিনটি অর্থ আসে–

১. শক্তি ২. কষ্ট ৩. চুড়ান্ত।)

মাফঊল হবে উহ্য। ইবারত হবে حتى بلغ مني الجهد مبلغه সংক্ষেপের জন্য مبلغه মাফঊল উহ্য করে দেয়া হয়েছে। তরজমা হবে, ফেরেশতা আমাকে ধরেন এবং চাপ দেন। এক পর্যায়ে আমার কষ্ট-তাকলীফ চুড়ান্ত পর্যায়ে পৌছে যায়। (অর্থাৎ, এর চেয়ে বেশি কষ্ট আমার সহ্যের বাইরে ছিল)। অথবা আমার শক্তি চুড়ান্ত পর্যায়ে পৌছে যায়, (অর্থাৎ, এর চেয়ে বেশি সহ্যের ক্ষমতা আমার ছিল না।)

২. نصب الجهدَ-এর অবস্থায় بلغ-এর মাফঊল হবে। بلغ এর فاعل হবে ضميرمستتر। এটি ফিরবে غط এর দিকে। যেটি غطني শব্দের মধ্যে রয়েছে। যেমন اعْدِلُوا هُوَ أَقْرَبُ لِلتَّقْوَى আসল ইবারত হল, بلغ الغط مني الجهد তথা হযর জিবরাঈল আ. এত জোরে চাপ দিয়েছেন যার ফলে আমার শক্তি বা কষ্ট চূড়ান্ত পর্যায়ে পৌছে গিয়েছে। এমতাবস্থায় দালে পেশ হোক বা যবর উভয় সুরতে একই অর্থ হবে। আরেকটি সুরত হল بلغ এর ফায়েল ملك। এমতাবস্থায় অনুবাদ হবে জিবরাঈল আ. আমার দিক থেকে পরিশ্রমের বা কষ্টের স্তরে পৌছে গেছেন। তথা জিবরাঈল আ. স্বীয় পূর্ণ শক্তিতে আমাকে চাপ দিয়েছেন এর চেয়ে বেশি কষ্ট তার সহ্যের বাইরে ছিল

### একটি প্রশ্নোত্তর

প্রশ্ন হল, হযরত জিবরাঈল আ.-এর শক্তি হল ফেরেশতাগত। যিনি একটি চিৎকারে জনপদের পর জনপদ ধ্বংস কর দিতে পারেন, কওমে লূতের জনপদকে স্বীয় পাখার উপর তুলে উল্টে দিয়েছেন। স্বয়ং কুরআনে হাকীমে যার সম্পর্কে বলা হয়েছে– ذى قوة اى قوة عظيمة অতএব, হযরত জিবরাঈল আ.-এর চাপ প্রিয়নবীসাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কিভাবে বরদাশত করতে পারেন?

**উত্তর :** হযরত জিবরাঈল আ. যখন স্বরূপে ও প্রকৃত সুরতে ছিলেন না বরং মানবাকৃতিতে ছিলেন, নিয়ম হলো যে সব জিনিস (ফেরেশতা হোক অথবা জ্বিন) বিভিন্ন রূপ ধারণ করে থাকে, সেগুলো যে রূপে থাকে, সে আছর ও প্রভাবে চলে আসে এবং তাতে সে শক্তি থাকে। অতএব, যখন জিবরাঈল মানবরূপে উপস্থিত হয়েছেন, সেহেতু শুধু একজন মানবের শক্তিতে এসেছেন। জানা কথা, প্রিয়নবীসাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে চার হাজার মানুষের শক্তি দেয়া হয়েছে। এরই অন্তর্ভুক্ত হযরত মূসা আ. কর্তৃক হযরত জিবরাঈল আ.কে থাপ্পর মেরে চোখ খুলে ফেলা।

فغطني الثالثة অতঃপর ফেরেশতা আমাকে তৃতীয়বার চাপ দিয়ে ছেড়ে দিলেন। এবং বললেন, পড়ুন اقرأ باسم رَبِّكَ الَّذِي خَلَقَ............ مَا لَمْ يَعْلَمْ অর্থাৎ, আপনি আল্লাহর নামে পড়ুন। উদ্দেশ্য হল আপনার মধ্যে তো ক্ষমতা নেই, কিন্তু আল্লাহর সাহায্যে পড়ুন। باسم الله এর স্থলে بِاسْمِ رَبِّكَ বলা হয়েছে কারণ, আমরা না সত্তা পর্যন্ত পৌঁছতে পারি না সিফাত পর্যন্ত, সবই আমাদের বিবেকের উর্ধ্বে। কারণ, সিফাতগুলো সত্তা বুঝায়, আর সিফাত বুঝায় নামগুলো। এ সব নাম আমাদেরকে আল্লাহ পর্যন্ত পৌঁছে দেয়। এ নামগুলোই খালেক -মাখলুক, নশ্বর -অবিনশ্বর, অপরিহার্য সত্তা ও সম্ভাব্য সত্তার মাঝে যোগসূত্র। এ সব নামের মাধ্যমেই আমরা পৌঁছতে পারি মাবুদ পর্যন্ত।

এ হাদীসে তিন বার চাপ দেয়ার উল্লেখ রয়েছে। আল্লামা কাসতাল্লানী র. বলেছেন, هذا الغط ليفرغه عن النظر إلى أمور الدنيا ويقبل بكليته إلى ما يلقى إليه وكرره للمبالغة তথা এ চাপ দেয়ার কারণ, ছিল পার্থিব বিষয়াবলি থেকে নজর ও মনোযোগ সরিয়ে তনুমনে ওহীর দিকে মনোযোগী করা।

قيل الغط الأولى ليتخلى عن الدنيا والثانية ليتفرغ لما يوحى إليه والثالثة للمؤانسة তথা প্রথম বারের চাপ ছিল সর্বদিক থেকে মনোযোগ হটানোর জন্য। আর দ্বিতীয় চাপ ছিল ওহীর দিকে মনোযোগী করার জন্য। তৃতীয়বারে চাপ ছিল সুসম্পর্ক ও হৃদ্যতা সৃষ্টির জন্য। -কাসতাল্লানী।

**নোটঃ** আরও বিস্তারিত আলোচনা নাসরুল বারীর প্রথম খণ্ডে باب بدأ الوحي তে এসেছে।

## بَاب قَوْلُهُ خَلَقَ الْإِنْسَانَ مِنْ عَلَقٍ

**২৬১৫. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "তিনি মানুষকে আলাক হতে সৃষ্টি করেছেন।" (৯৬ : ২)

এতে ইঙ্গিত হল, যিনি সম্পূর্ণ জ্ঞানহীন জড়পদার্থ জমাট রক্তে রূহ দিয়ে সর্বশ্রেষ্ঠ মাখলূক এবং জ্ঞানবান বুদ্ধিমান, সমঝদার মানুষ বানিয়েছেন, তিনি একজন উম্মিকে পড়ুয়া বানাতে পারেন। এতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহ আলাইহি ওয়াসাল্লামকে সান্ত্বনা দেওয়া হয়েছে যে, আপনি ঘাবড়াবেন না। এখানে عَلَـــق শব্দটিকে অধিক তাচ্ছিল্য বুঝানোর জন্য উল্লেখ করা হয়েছে। কারণ, বীর্য পবিত্র কিনা এ সম্পর্কে উলামায়ে কেরামের মতবিরোধ রয়েছে। কিন্তু জমাট রক্ত সর্বসম্মতিক্রমে অপবিত্র।

**حَدَّثَنَا** ابْنُ بُكَيْرٍ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ عَنِ ابْنِ شِهَابٍ عَنْ عُرْوَةَ أَنَّ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ أَوَّلُ مَا بُدِئَ بِهِ رَسُولُ اللَّـــهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الرُّؤْيَا الصَّالِحَةُ فَجَاءَهُ الْمَلَكُ فَقَالَ اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ خَلَقَ الْإِنْسَانَ مِنْ عَلَقٍ اقْرَأْ وَرَبُّكَ الْأَكْرَمُ

৪৮২. ইয়াহ্ইয়া ইব্নে বুকায়র র.......আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, প্রথমত রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি ওহীর সূচনা হয়েছিল সত্য স্বপ্নের মাধ্যমে। এরপর তাঁর কাছে ফেরেশতা এসে বললেন, পড়, তোমার প্রতিপালকের নামে, যিনি সৃষ্টি করেছেন, সৃষ্টি করেছেন মানুষকে আলাক হতে। পাঠ কর, আর তোমার প্রতিপালক মহা মহিমান্বিত।-৯৬ : ১-৩

## بَاب قَوْلُهُ اقْرَأْ وَرَبُّكَ الْأَكْرَمُ

**২৬১৬. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : -"পাঠ করুন, আর আপনার প্রতিপালক মহা মহিমান্বিত।"-৯৬ : ৩

এখানে বিশেষভাবে এ সিফাত আনয়নের কারণ, হল ইসতিফাযা তথা ফয়েজ গ্রহণে দুটি জিনিসের প্রয়োজন রয়েছে- ১. ফয়েয গ্রহণকারীর মধ্যে যোগ্যতা থাকতে হবে। ২. ফয়েযদাতার মধ্যে কার্পণ্য না থাকতে হবে। অন্যথায় ফয়েয গ্রহণ করা যায় না। প্রথম বাক্যটিতে একটি জিনিসের ব্যাপারে নিশ্চিন্তা ও নিরাপত্তা প্রদান করা হয়েছে। এবার দ্বিতীয় বিষয়টির ব্যাপারে বেফিকির করা হচ্ছে। চল্লিশ বছরের তরবিয়ত-প্রশিক্ষণ প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যোগ্যতার প্রমান। আর আমার নিকট কার্পণ্য নেই। কারণ, আমার গুণ হল আকরাম। করম তথা অনুগ্রহে কোন প্রকার

কমতি নেই। অতএব এবার ফয়েযের প্রতিবন্ধক কী রইল? এটা বাস্তবে সংঘটিত হওয়ার প্রমাণ হল। তিনি প্রিয়নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর যোগ্যতাকে নষ্ট করবেন না। কারণ, তিনি হলেন সর্বশ্রেষ্ঠ অনুগ্রহকারী।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ مُحَمَّد حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاق أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ الزُّهْرِيِّ ح وَقَالَ اللَّيْثُ (فى نسحة عن)حَدَّثَني عُقَيْلٌ قَالَ مُحَمَّدٌ(فى نسحةبن شهاب) أَخْبَرَنِي عُرْوَةُ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا أَوَّلُ مَا بُدِئَ بِهِ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ الرُّؤْيَا الصَّادِقَةُ جَاءَهُ الْمَلَكُ فَقَالَ اقْرَأْ بِاسْمِ رَبِّكَ الَّذِي خَلَقَ خَلَقَ الْإِنْسَانَ مِنْ عَلَقٍ اقْرَأْ وَرَبُّكَ الْأَكْرَمُ الَّذِي عَلَّمَ بِالْقَلَمِ

**৪৮৩.** আবদুল্লাহ্ ইব্নে মুহাম্মদ রা. ......আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর প্রতি সত্য স্বপ্নের মাধ্যমে ওহীর সূচনা হয়। এরপর তাঁর কাছে ফেরেশতা এসে বললেন, "পাঠ করুন, আপনার প্রতিপালকের নামে, যিনি সৃষ্টি করেছেন মানুষকে আলাক হতে। পাঠ করুন, আর আপনার প্রতিপালক মহিমান্বিত।"-৯৬ : ১-৩

**বুখারী ৭৪০** **بَاب قَوْلُهُ الَّذِي عَلَّمَ بِالْقَلَمِ**

**২৬১৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "যিনি কলমের সাহায্যে শিক্ষা দিয়েছেন।" (৯৬ : ৪)

স্পষ্ট বিষয় যে, সমস্ত বিদ্যা অর্জিত হয় কলম দ্বারা। কলম হল মাধ্যম। অর্থাৎ, যে আল্লাহ একটি কাঠখণ্ড দ্বারা মানবকে শিখাতে পারেন তিনি হযরত জিবরাঈল আলাইহি ওয়াসাল্লামের মাধ্যমে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে কি জ্ঞান দান করতে পারেন না? এতে একটি প্রসিদ্ধ বড় সংশয়ের অপনোদনও হয়ে গেল যে, জিবরাঈল আলাইহিস সালাম এক ধরণের শিক্ষক হয়ে গেলেন। আর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হলেন এক প্রকার শিষ্য। স্পষ্ট বিষয় এর দ্বারা হযরত জিবরাঈল আলাইহিস সালামের শ্রেষ্ঠত্ব বুঝা যায়। এর উত্তর কলম শব্দ দ্বারা হয়ে গেছে। ইমাম বুখারী র. এর বিদ্যা আমাদের নিকট পর্যন্ত পৌঁছেছে কলমের মাধ্যমে। কিন্তু কলম আমাদের চেয়ে উত্তম নয়। তবে ইমাম বুখারী র. শ্রেষ্ঠ। কারণ, কলমের নিজস্ব কোন ইখতিয়ার নেই। লিপিকার এটিকে নাড়াচাড়া দিচ্ছেন। আল্লাহর দরবারে ফেরেশতারাও অনুরূপ। যেমন কলম। যেরূপভাবে কলম অবাধ্যতার ক্ষমতা রাখেনা, এরূপভাবে ফেরেশতাদেরও অবাধ্যতার ক্ষমতা নেই। অতএত জিবরাঈল আলাইহিস সালাম এর উদাহরণ ঠিক এরূপ যেরূপ লিপিকার এবং যার কাছে কিছু লিখে পাঠানো হয় তার মাঝে কলম। -ফাতহুল বারী- ইফাদাতে উসমানী র.।

এ আয়াত দ্বারা ইঙ্গিতরূপে বুঝা যায় যে, বিদ্যাকে কলমে আবদ্ধ করা উচিত।

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ يُوسُفَ حَدَّثَنَا اللَّيْثُ عَنْ عُقَيْلٍ عَنْ ابْنِ شِهَابٍ قَالَ سَمِعْتُ عُرْوَةَ قَالَتْ عَائِشَةُ رَضِيَ اللَّهُ عَنْهَا فَرَجَعَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِلَى خَدِيجَةَ فَقَالَ زَمِّلُونِي زَمِّلُونِي فَذَكَرَ الْحَدِيثَ

**৪৮৪.** আবদুল্লাহ্ ইব্নে ইউসুফ র.......আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এরপর আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, এরপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম খাদিজা রা. -এর কাছে ফিরে এসে বললেন, আমাকে বস্ত্রাবৃত কর, আমাকে বস্ত্রাবৃত কর। এরপর রাবী সম্পূর্ণ হাদীসটি বর্ণনা করলেন।

**بَاب (فِي نسحة قوله) كَلَّا لَئِنْ لَمْ يَنْتَهِ لَنَسْفَعَنْ بِالنَّاصِيَةِ نَاصِيَةٍ كَاذِبَةٍ خَاطِئَةٍ**

**২৬১৮. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "(সাবধান) কখনো (এরূপ করা উচিত) নয়। সে যদি (স্বীয় আচরণ থেকে) বিরত না হয় তবে আমি তাকে (যে মিথ্যা ও ভ্রান্তিতে পড়ে আছে) অবশ্যই (ললাটের চুলের মুঠি ধরে) হেঁচড়িয়ে নিয়ে যাব (জাহান্নামের দিকে) মস্তকের সম্মুখ ভাগের কেশগুচ্ছ তথা মিথ্যাচারী, পাপিষ্ঠের কেশগুচ্ছ ধরে।"-৯৬ : ১৫ -১৬

نَاصِيَةٍ এর অর্থ হল ললাটের সামনের দিকের চুল। এর সিফত كَاذِبَةٍ خَاطِئَةٍ বলা হয়েছে রূপকার্থে।

**حَدَّثَنَا** يَحْيَى حَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ عَنْ مَعْمَرٍ عَنْ عَبْدِ الْكَرِيمِ الْجَزَرِيِّ عَنْ عِكْرِمَةَ قَالَ ابْنُ عَبَّاسٍ قَالَ أَبُو جَهْلٍ لَئِنْ رَأَيْتُ مُحَمَّدًا يُصَلِّي عِنْدَ الْكَعْبَةِ لَأَطَأَنَّ عَلَى عُنُقِهِ فَبَلَغَ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ لَوْ فَعَلَهُ لَأَخَذَتْهُ الْمَلَائِكَةُ تَابَعَهُ عَمْرُو بْنُ خَالِدٍ عَنْ عُبَيْدِ اللَّهِ عَنْ عَبْدِ الْكَرِيمِ

**৪৮৫.** ইয়াহইয়া র. ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবু জাহল বলেছিল, আমি যদি মুহাম্মদকে কা'বার পার্শ্বে সালাত আদায় করতে দেখি তাহলে অবশ্যই আমি তার ঘাড় পদদলিত করব। এ খবর নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর কাছে পৌঁছার পর তিনি বলেছেন, সে যদি তা করে তাহলে অবশ্যই ফেরেশতা তাকে পাকড়াও করবে। উবাইদুল্লাহর মাধ্যমে আবদুল করীম থেকে আমর ইব্‌নে খালিদ এ হাদীস বর্ণনা করতে গিয়ে উপরোক্ত হাদীসের অনুরূপ বর্ণনা করেছেন মুহাদ্দিস আব্দুর রায্‌যাক।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসের মিল لاخذته الملائكة অংশের সাথে। এক বর্ণনায় এসেছে- আবু জাহল তার কথা অনুযায়ী একদা কা'বা শরীফের অদূরে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -কে নামায পড়তে দেখে তাঁকে কষ্ট দেয়ার জন্য সেথায় গেল (রাসূল -এর কাছে গেল)। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর কাছে গিয়ে হঠাৎ পেছনে সরতে শুরু করল। লোকজন তাকে জিজ্ঞেস করল, কী ব্যাপার? তুমি বললে, "মুহাম্মদের গরদান মাড়িয়ে দেব" এখন পালাচ্ছ কেন? সে বলতে লাগল, আমি যখন মুহাম্মদের কাছে গেলাম তখন আগুনের একটি গর্ত এবং ভয়ংকর কিছু জিনিসের পক্ষ দৃষ্টিগোচর হল। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এসব শ্রবণ করে বললেন, সে কাছে আসলে ফেরেশতা তাকে থাবা মেরে নিয়ে তার একেকটি অঙ্গ-প্রতঙ্গ ছিন্ন ভিন্ন করে ফেলত। -উমদা, তাইসীরুল বারী।

قال ابو جهل : তার নাম আমর ইবনে হিশাম মাখযুমী। এ হাদীসটি আব্দুল্লাহ ইবনে আব্বাস রা. -এর 'মুরসালাত' -এর অন্তর্ভুক্ত। ইবনে আব্বাস রা. আবু জাহলের যুগ পাননি। কেননা তাঁর জন্ম হিজরতের প্রায় তিন বছর পূর্বে হয়েছে। সম্ভবতঃ পরে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম থেকে অথবা অন্য কোন সাহাবী থেকে তা শ্রবণ করেছিলেন। -উমদা।

## سُورَةُ ( فى نسخة القدر) إِنَّا أَنْزَلْنَاهُ

## সূরা কাদ্‌র

আয়াত ৫, মক্কী

بسم الله الرحمن الرحيم

يُقَالُ الْمَطْلَعُ هُوَ الطُّلُوعُ وَالْمَطْلِعُ الْمَوْضِعُ الَّذِي يُطْلَعُ مِنْهُ أَنْزَلْنَاهُ الْهَاءُ كِنَايَةٌ عَنْ الْقُرْآنِ إِنَّا أَنْزَلْنَاهُ خَرَجَ مَخْرَجَ الْجَمِيعِ وَالْمُنْزِلُ هُوَ اللَّهُ وَالْعَرَبُ تُوَكِّدُ فِعْلَ الْوَاحِدِ فَتَجْعَلُهُ بِلَفْظِ الْجَمِيعِ لِيَكُونَ أَثْبَتَ وَأَوْكَدَ

বলা হয়, الْمَطْلَعُ অর্থ উদয় হওয়া, পক্ষান্তরে الْمَطْلِعُ মানে উদয়স্থল। أَنْزَلْنَاهُ -এর ه সর্বনামটি দ্বারা আল-কুরআনের প্রতি ইঙ্গিত করা হয়েছে। এখানে বহুবচনের শব্দরূপ ব্যবহার করা হয়েছে, অর্থ একবচনের গ্রহণ করা হয়েছে। কেননা, কুরআন নাযিলকারী হলেন আল্লাহ্ তা'আলা। বস্তুত কোন বস্তুর গুরুত্ব প্রকাশ বা জোরালো ভাব প্রকাশের জন্য আরবরা একবচনের ক্রিয়াপদকে বহুবচনে ব্যবহার করে থাকে।

يُقَالُ الْمَطْلَعُ هُوَ الطُّلُوعُ وَالْمَطْلِعُ الْمَوْضِعُ الَّذِي يُطْلَعُ مِنْهُ : ইঙ্গিত হল ৫নং আয়াত سَلَامٌ هِيَ حَتَّى مَطْلَعِ الْفَجْرِ এর দিকে। এ রজনীটি আপাদমস্তক সালাম। এ শবেকদর অব্যাহত থাকে ফজরোদয় পর্যন্ত।

তিনি বলেন- الْمَطْلَعُ (লামের উপর যবর, মীম মাসদারী) মানে উদয়। এটাই সংখ্যাগরিষ্ঠের কিরাআত। আর الْمَطْلِعُ (লামের নিচে যের, জরফে মাকান) সূর্যোদয়ের স্থল।

أَنْزَلْنَاهُ الْهَاءُ كِنَايَةٌ عَنْ الْقُرْآنِ إِنَّا أَنْزَلْنَاهُ خَرَجَ مَخْرَجَ الْجَمِيعِ وَالْمُنْزِلُ هُوَ اللَّهُ وَالْعَرَبُ تُوَكِّدُ فِعْلَ الْوَاحِدِ فَتَجْعَلُهُ بِلَفْظِ الْجَمِيعِ لِيَكُونَ أَثْبَتَ وَأَوْكَدَ

তিনি বলেন প্রথম আয়াত الْهَـاءُ إِنَّا أَنْزَلْنَـاهُ তে যমীর দ্বারা কুরআনের দিকে ইঙ্গিত। যদিও কুরআন শব্দটি এখানে শাব্দিকভাবে উল্লিখিত হয়নি। কিন্তু হুকমিভাবে উল্লিখিত রয়েছে। কারণ, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর অন্তরে কুরআন সর্বদাই বিদ্যমান। অথবা সিয়াক বা পূর্বাপর এটি বুঝায় অথবা পূর্ণ কুরআন একটি সূরার পর্যায়ভুক্ত। -উমদা।

أَنْزَلْنَاهُ خَرَجَ مَخْرَجَ الْجَمِيعِ : তিনি বলেন أَنْزَلْنَاهُ শব্দটি জমা মুতাকাল্লিমের সীগা। অথচ অবতারণকারী এক-লাশরীক আল্লাহ। এর উত্তর দেন وَالْعَرَبُ تُوَكِّـدُ দ্বারা। মানে আরবদের মূলনীতি হল, যখন একজনের কর্মের তাকীদ ও সাব্যস্ত করণ উদ্দেশ্য হয় তখন এর জন্য জমা মুতাকাল্লিমের সীগা ব্যবহার করেন।

**কুরআন লায়লাতুল কদরে অবতীর্ণ হয়েছে**

কুরআন শরীফ লায়লাতুল কদরে [শবে কদরে] অবতীর্ণ হয়েছে। এর কথা উক্ত আয়াতে সুস্পষ্টভাবে উল্লেখ করা হয়েছে। এর অর্থ এইও হতে পারে যে, কুরআন শরীফ লাওহে মাহফূজ হতে দুনিয়ার আসমানে অবতীর্ণ হয়েছে। এরপর জিবারাঈল আঃ ধীরে ধীরে ২৩ বছরে আল্লাহর দিক নির্দেশনা অনুপাতে অবতীর্ণ করেছেন। এটিও উদ্দেশ্য হতে পারে যে, কুরআনের প্রাথমিক অবতরণ সে রাতে কয়েকটি আয়াত দ্বারা হয়েছে, বাকি পরবর্তীতে অবতীর্ণ হয়েছে।

**সব আসমানী কিতাব রমযানেই অবতীর্ণ হয়েছে**

হযরত আবু যর গিফারী রা. বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, হযরহ ইবরাহীম আঃ -এর সহীফা রমযানের ৩ তারিখে, তাওরাত ৬ তারিখে, ইনজীল ১৩ তারিখে, যবুর ১৮ তারিখে এবং কুরআন শরীফ নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর উপর রমযানের ২৪ তারিখে অবতীর্ণ হয়। (তাফসীরে মাজহারী - মা'আরিফুল কুরআন)

**বুখারী ৭৪১**

## سُورَةُ لم يكن اي سُورَةُ الْبَيِّنَة

## সূরা বায়্যিনা

এ সূরার প্রসিদ্ধ নাম সূরা বায়্যিনা। আল্লামা আইনী র. এ সূরার আরো দুটি নাম উল্লেখ করেছেন-সূরাতুল মুনফাক্কীন, সূরা কিয়ামাহ। সূরাটি মাদানী। আয়াত ৮

سُورَةُ لَمْ يَكُنْ مُنْفَكِّينَ زَائِلِينَ قَيِّمَةٌ الْقَائِمَةُ دِينُ الْقَيِّمَةِ أَضَافَ الدِّينَ إِلَى الْمُؤَنَّثِ

مُنْفَكِّينَ অর্থ- বিচলিত ও পদস্খলিত। قَيِّمَةٌ অর্থ -সঠিক। دِينُ الْقَيِّمَةِ -এর উপর دِيـــنُ শব্দটিকে الْقَيِّمَـــةِ -এর দিকে ইযাফত করা হয়েছে।

لَمْ يَكُنِ الَّذِينَ كَفَرُوا مِنْ أَهْلِ الْكِتَابِ وَالْمُشْرِكِينَ مُنْفَكِّينَ حَتَّى تَأْتِيَهُمُ الْبَيِّنَةُ : مُنْفَكِّينَ زَائِلِينَ ইঙ্গিত হল প্রথম আয়াত (١) এর দিকে। যেসব আহলে কিতাব ও মুশরিক নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর নবুওয়াতের পূর্বে কাফের ছিল তারা কখনো স্বীয় কুফর থেকে ফিরে আসার মত ছিল না যতক্ষণ না তাদের নিকট স্পষ্ট প্রমান আসবে। তিনি বলেন যে, মুনফাক্কীন অর্থ বিচ্ছিন্ন হওয়ার মত, বিরত হওয়ার মত।

قَيِّمَةٌ الْقَائِمَةُ دِينُ الْقَيِّمَةِ أَضَافَ الدِّينَ إِلَى الْمُؤَنَّثِ: ইঙ্গিত হল পঞ্চম আয়াত وذالك دين القيمة এর দিকে। এ পদ্ধতিই সেসব সঠিক বিষয়ের। তিনি বলেন قَيِّمَةٌ এর অর্থ হল الْقَائِمَةُ তথা সঠিক। دِينُ الْقَيِّمَـــةِ শব্দে স্ত্রীলিঙ্গ তথা الْقَيِّمَـــةِ এর দিকে ইযাফত করা হয়েছে। অথ দীন শব্দটি হল পুরুষলিঙ্গ। আল্লামা আইনী র. বলেন اي دين الملة القائمة المـــستقيمة অতএব দীন শব্দটি স্ত্রী লিঙ্গ الملة এর দিকে মুযাফ। পক্ষান্তরে الْقَيِّمَةِ শব্দটি সিফত। মওসূফ উহ্য। উদ্দেশ্য হল الْقَيِّمَةِ এর মওসূফ উহ্য। সেটি হল الملة এমতাবস্থায় আয়াতের অর্থ হবে "এপদ্ধতিই মিল্লাতে মুসতাকীমা তথা ইসলাম ধর্মের।"

উপরের তরজমা বয়ানুল কুরআন হতে গৃহীত। এমতাবস্থায় الملة শব্দটি পূর্বোল্লিখিত কুতুব তথা আহকামে কুরআনিয়ার সিফত হবে।

حَدَّثَنَا مُحَمَّدُ بْنُ بَشَّارٍ حَدَّثَنَا غُنْدَرٌ حَدَّثَنَا شُعْبَةُ سَمِعْتُ قَتَادَةَ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِأُبَيٍّ(بن كعب) إِنَّ اللَّهَ أَمَرَنِي أَنْ أَقْرَأَ عَلَيْكَ لَمْ يَكُنْ الَّذِينَ كَفَرُوا قَالَ وَسَمَّانِي قَالَ نَعَمْ فَبَكَى

৪৮৬. মুহাম্মদ ইব্‌নে বাশ্‌শার র.......আনাস ইব্‌নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উবাই ইব্‌নে কা'ব রা. -কে বলেছিলেন, তোমাকে لَمْ يَكُنِ الَّذِينَ كَفَرُوا (সূরা বায়্যিনা) পড়ে শোনানোর জন্য আল্লাহ্ তা'আলা আমাকে নির্দেশ দিয়েছেন। উবাই ইব্‌নে কা'ব রা. বললেন, আল্লাহ্ তা'আলা কি আমার নাম নিয়ে বলেছেন? তিনি বললেন, হ্যাঁ; এ কথা শুনে উবাই ইব্‌নে কা'ব রা. কাঁদতে লাগলেন।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনাম [যা মূলতঃ সূরার নাম] -এর সাথে মিল স্পষ্ট।

হাদীসটি তথা সনদ ও মতন "উবাই ইবনে কা'ব রা. -এর মানাকিব' শীর্ষক আলোচনায় ৫৩৭ ও তাফসীরে ৭৪১ পৃষ্ঠায় এসেছে।

سماني - হযরত উবাই ইবনে কা'ব রা. জিজ্ঞেস করলেন যে, আল্লাহ তা'আলা কি সুস্পষ্ট ভাষায় আমার নাম উল্লেখ করেছেন? কারণ, সম্ভাবনা ছিল, আল্লাহ তা'আলা, কোনও সাহাবীর নাম উল্লেখ না করে হুকুম দিয়েছেন যে, আপন উম্মত হতে কাউকে শুনান। এজন্য হযরত উবাই ইবনে কা'ব রা. জিজ্ঞেস করলেন। যখন নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর কাছে জানতে পারলেন যে, আল্লাহ তা'আলা বিশেষভাবে তাঁর নাম উল্লেখ করেছেন, তখন খুশিতে কাঁদতে আরম্ভ করলেন। কারণ, সৃষ্টির অধিপতি তাঁর নাম ধরে এ বান্দাকে সম্মানিত করেছেন।

কোন কোন আলেম থেকে বর্ণিত আছে যে, হতে পারে তিনি ভয়ে কেঁদেছেন। কারণ, এ নগন্য বান্দার উপর অসাধারণ অনুগ্রহ ও মেহেরবানীর শুকরিয়া আদায় সম্ভব নয়।

حَدَّثَنَا حَسَّانُ بْنُ حَسَّانَ حَدَّثَنَا هَمَّامٌ عَنْ قَتَادَةَ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ قَالَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ لِأُبَيٍّ إِنَّ اللَّهَ أَمَرَنِي أَنْ أَقْرَأَ عَلَيْكَ الْقُرْآنَ قَالَ أُبَيٌّ آللَّهُ سَمَّانِي لَكَ قَالَ اللَّهُ سَمَّاكَ لِي فَجَعَلَ أُبَيٌّ يَبْكِي قَالَ قَتَادَةُ فَأُنْبِئْتُ أَنَّهُ قَرَأَ عَلَيْهِ لَمْ يَكُنْ الَّذِينَ كَفَرُوا مِنْ أَهْلِ الْكِتَابِ

৪৮৭. হাস্‌সান ইব্‌নে হাস্‌সান র.......আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উবাই ইব্‌নে কা'ব-কে বলেছিলেন, তোমাকে কুরআন (অর্থাৎ, সূরা লাম ইয়াকুন) পড়ে শোনানোর জন্য আল্লাহ্ তা'আলা আমাকে নির্দেশ দিয়েছেন। (এতদশ্রবণে) উবাই ইব্‌নে কা'ব রা. বললেন, আল্লাহ্ তা'আলা কি আপনার কাছে আমার নাম উল্লেখ করেছেন? তিনি বললেন, হ্যাঁ, আল্লাহ্ তা'আলা কি আপনার কাছে আমার নাম উল্লেখ করেছেন? তিনি বললেন, হ্যাঁ, আল্লাহ্ তা'আলা তোমার নাম উল্লেখ করেছেন। এ কথা শুনে উবাই ইব্‌নে কা'ব রা. কাঁদতে শুরু করলেন। কাতাদা র. বলেন, আমাকে জানানো হয়েছে যে, নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে لَمْ يَكُنِ الَّذِينَ كَفَرُوا مِنْ أَهْلِ الْكِتَابِ পাঠ করে শুনিয়েছিলেন।

**ব্যাখ্যা :** হযরত আনাস রা. -এর উল্লিখিত হাদীসের এটি অপর আরেকটি সূত্র। হাদীসটি ইমাম মুসলিম র. সালাত ও ফাযায়েল অধ্যায়ে উল্লেখ করেছেন। -উমদা

حَدَّثَنَا (فى نسخة احمد بن ابى داؤد) أَبُو جَعْفَرٍ الْمُنَادِي حَدَّثَنَا رَوْحٌ حَدَّثَنَا سَعِيدُ بْنُ أَبِي عَرُوبَةَ عَنْ قَتَادَةَ عَنْ أَنَسِ بْنِ مَالِكٍ أَنَّ نَبِيَّ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ لِأُبَيِّ بْنِ كَعْبٍ إِنَّ اللَّهَ أَمَرَنِي أَنْ أُقْرِئَكَ الْقُرْآنَ قَالَ آللَّهُ سَمَّانِي لَكَ قَالَ نَعَمْ قَالَ وَقَدْ ذُكِرْتُ عِنْدَ رَبِّ الْعَالَمِينَ قَالَ نَعَمْ فَذَرَفَتْ عَيْنَاهُ

**৪৮৮.** আবু জাফর র.......আনাস ইব্নে মালিক রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আল্লাহর নবী মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম উবাই ইব্নে কা'ব রা. -কে বলেছিলেন, তোমাকে কুরআন পাঠ করে শোনানোর জন্য আল্লাহ্ তা'আলা আমাকে নির্দেশ দিয়েছেন। এ কথা শুনে তিনি বললেন, আল্লাহ্ তা'আলা কি আপনার কাছে আমার নাম উল্লেখ করেছেন? তিনি বললেন, হ্যাঁ। তখন উবাই ইব্নে কা'ব রা. আশ্চর্যান্বিত হয়ে পুনরায় জিজ্ঞেস করলেন, বিশ্বজাহানের প্রতিপালকের কাছে কি আমার সম্পর্কে আলোচনা করা হয়েছে? উত্তরে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, হ্যাঁ। এ কথা শুনে তাঁর উভয় চক্ষু অশ্রুসিক্ত হয়ে উঠল।

**ব্যাখ্যা :** উল্লিখিত হাদীসের এটি অপর একটি সূত্র।

বুখারী ৭৪১

## سُورَةُ إِذَا زُلْزِلَتْ الْأَرْضُ زِلْزَالَهَا

## সূরা যিল্যাল

আয়াত ৮, মাদানী

بسم الله الرحمن الرحيم

يُقَالُ أَوْحَى لَهَا أَوْحَى إِلَيْهَا وَوَحَى لَهَا وَوَحَى إِلَيْهَا وَاحِدٌ : ইঙ্গিত হল ৪ ও ৫ নং আয়াতের দিকে। সেদিন জমিন স্বীয় সব ( ভাল-মন্দ) সংবাদ বর্ণনা করতে আরম্ভ করবে। একারণে যে, স্বীয় রবের পক্ষ থেকে তার প্রতি এ হুকুমই হবে। বলা হয় أَوْحَى لَهَا أَوْحَى إِلَيْهَا وَوَحَى لَهَا وَوَحَى إِلَيْهَا : সবগুলোর অর্থ একই। উদ্দেশ্য হল وحى يحى وحيا ছুলাছী মুজাররাদ এবং ايحاء يوحى اوحى ছুলাছী মযীদ এর অর্থ একই। তথা ইঙ্গিত করা, ওহী প্রেরণ করা।

## بَاب قَوْلُهُ فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ

**২৬১৯. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "কেউ অণু পরিমাণ সৎকর্ম করলে, সে তা দেখবে।"-৯৯ : ৭ তবে শর্ত হল সে কল্যান তথা নেক কাজ ঈমানের সাথে হতে হবে।

কোন কোন কপিতে এ অনুচ্ছেদটি উপরোক্ত ইবারতের পূর্বেই রয়েছে।

**حَدَّثَنَا** إِسْمَاعِيلُ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا مَالِكٌ عَنْ زَيْدِ بْنِ أَسْلَمَ عَنْ أَبِي صَالِحٍ السَّمَّانِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ أَنَّ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ الْخَيْلُ لِثَلَاثَةٍ لِرَجُلٍ أَجْرٌ وَلِرَجُلٍ سِتْرٌ وَعَلَى رَجُلٍ وِزْرٌ فَأَمَّا الَّذِي لَهُ أَجْرٌ فَرَجُلٌ رَبَطَهَا فِي سَبِيلِ اللَّهِ فَأَطَالَ لَهَا فِي مَرْجٍ أَوْ رَوْضَةٍ فَمَا أَصَابَتْ فِي طِيَلِهَا ذَلِكَ فِي الْمَرْجِ وَالرَّوْضَةِ كَانَ لَهُ حَسَنَاتٍ وَلَوْ أَنَّهَا قَطَعَتْ طِيَلَهَا فَاسْتَنَّتْ شَرَفًا أَوْ شَرَفَيْنِ كَانَتْ آثَارُهَا وَأَرْوَاثُهَا حَسَنَاتٍ لَهُ وَلَوْ أَنَّهَا مَرَّتْ بِنَهَرٍ فَشَرِبَتْ مِنْهُ وَلَمْ يُرِدْ أَنْ يَسْقِيَ بِهِ كَانَ ذَلِكَ حَسَنَاتٍ لَهُ فَهِيَ لِذَلِكَ الرَّجُلِ أَجْرٌ وَرَجُلٌ رَبَطَهَا تَغَنِّيًا وَتَعَفُّفًا وَلَمْ يَنْسَ حَقَّ اللَّهِ فِي رِقَابِهَا وَلَا ظُهُورِهَا فَهِيَ لَهُ سِتْرٌ وَرَجُلٌ رَبَطَهَا فَخْرًا وَرِئَاءً وَنِوَاءً فَهِيَ عَلَى ذَلِكَ وِزْرٌ فَسُئِلَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ الْحُمُرِ قَالَ مَا أَنْزَلَ اللَّهُ عَلَيَّ فِيهَا إِلَّا هَذِهِ الْآيَةَ الْفَاذَّةَ الْجَامِعَةَ فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ

**৪৮৯.** ইসমাঈল ইব্নে আবদুল্লাহ্ র....... আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, তিন শ্রেণীর মানুষের ঘোড়া থাকে। (অর্থাৎ, তিন ধরনের লোক ঘোড়া প্রতিপালন করে) এক শ্রেণীর মানুষের জন্য তা সওয়াব ও পুরস্কারের কারণ, হয়, এক শ্রেণীর মানুষের জন্য হয় তা (গুণাহ থেকে) আবরণস্বরূপ এবং এক শ্রেণীর মানুষের প্রতি তা হয় গুনাহর কারণ, । যাদের জন্য তা সওয়াবের কারণ, হয়, তারা সেসব ব্যক্তি, যারা আল্লাহর পথে জিহাদের জন্য তা প্রস্তুত করে রাখে এবং কোন চারণ ক্ষেত্রে বা (রাবীর সন্দেহ) বাগানে লম্বা রশি দিয়ে তাকে বেঁধে রাখে। রশির আওতায় চারণ ক্ষেত্রে বা বাগানে সে যা কিছু খায় তা ঐ সকল ব্যক্তির জন্য নেকী হিসাকে গণ্য হয়। যদি ঘোড়াটি রশি ছিঁড়ে ফেলে এবং নিজ স্থান অতিক্রম করে এক/দু উঁচু স্থানে চলে যায়, তাহলে তার পদচিহ্ন (যেগুলো জমিনের উপর পড়ে)

ও গোবরের বিনিময়েও ঐ ব্যক্তি সওয়াব লাভ করবে। আর ঘোড়াটি যদি কোন নহরের কিনারায় গিয়ে নিজে নিজেই পানি পান করে নেয়-মালিকের সেখানে থেকে পানি পান করানোর ইচ্ছা না থাকলেও সে ব্যক্তি এর বিনিময়ে সওয়াবের অধিকারী হবে। এ ঘোড়া এ ব্যক্তির জন্য তো হল সওয়াবের কারণ।

وَرَجُلٌ رَبَطَهَا الخ আরেক শ্রেণীর লোক যাদেও জন্য এ ঘোড়া (গুনাহ হতে) আবরণ, তারা ঐ ব্যক্তি যারা মানুষের থেকে মুখাপেক্ষী না থাকার জন্য এবং মানুষের কাছে হাত পাতা থেকে (মানুষের নিকট চাওয়া থেকে) বেঁচে থাকার জন্য তা পালন করে থাকে। (অর্থাৎ, জিল্লতি থেকে বাঁচল এবং ইযযতের সাথে থাকল) কিন্তু তাতে আল্লাহর যে হক রয়েছে তা দিতে ভুলে যায় না। (আল্লাহর হক দ্বারা উদ্দেশ্য যদি ঘোড়া বাণিজ্যিক হয় তবে তার যাকাত আদায় করা। পৃষ্ঠের হক হল ক্লান্ত-অবসন্ন, দুর্বল-যারা চায় তাদেরকে আরোহণের জন্য দেয়া) এ শ্রেণীর মানুষের জন্য এ ঘোড়া হচ্ছে পর্দা। আরেক শ্রেণীর ঘোড়ার মালিক যারা গর্ব প্রদর্শনীর মনোভাব ও (ইসলাম ও মুসলমানদের সাথে) দুশমনীর উদ্দেশ্যে ঘোড়া রাখে (প্রতিপালন করে)। এ ঘোড়া হচ্ছে তাদের জন্য গুনাহর কারণ,। এরপর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে গাধা সম্পর্কে (এটাও কি ঘোড়ার পর্যায়ভুক্ত?) জিজ্ঞেস করা হলে তিনি বললেন, একক ও ব্যাপক অর্থব্যঞ্জক এ একটি মাত্র ব্যাপক আয়াত ( যেটি গাধাকে অন্তর্ভুক্ত করে) ব্যতীত এ বিষয়ে (গাধা সম্পর্কে) আল্লাহ্ তা'আলা আমার প্রতি আর বিশেষ কোন আয়াত নাযিল করেননি। আয়াতটি এই فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ'কেউ অণু পরিমাণ সৎকর্ম করলে তা দেখবে এবং অনু পরিমাণ অসৎকর্ম করলে সে তাও দেখবে।' (৯৯ : ৭-৮)

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْـرًا يَـرَهُ الخ বাক্যে। হাদীসটি জিহাদ অধ্যায়েঃ পৃ.৪০০, মানাকিব - পৃ.৫১৪, এবং তাফসীরে ৭৪১ পৃষ্ঠায় এসেছে।

مرج - চারণভূমি। مـروج বহুবচন। نـصر ينـصر হতে চতুষ্পদ জন্তু চড়ানোর উদ্দেশ্যে চারণভূমিতে ছেড়ে দেয়া। চারণভূমিতে চরা।

طِيلها ঐ লম্বা রশিকে বলে যাতে জন্তু বাঁধা হয়। তাকে مطول ও বলা হয়।

( نواء: باب مفاعلة ) بكسر النون وفتح الواو -এর মাসদার, প্রতিদ্বন্দ্বিতা করা, দুশমনী করা।

**মাসআলাঃ** উক্ত হাদীস দ্বারা জানা গেল যে, বাণিজ্যিক ঘোড়ার উপর যাকাত ওয়াজিব হবে। এটিই ইমাম আবু হানীফা র. -এর অভিমত।

**বুখারী ৭৪১** **بَاب وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ**

**২৬২০. অনুচ্ছেদঃ** "কেউ অণু পরিমাণ সৎকর্ম করলে তা দেখবে এবং অণু পরিমাণ অসৎকর্ম করলে সে তাও দেখবে।" -৯৯ : ৭-৮

উদ্দেশ্য হল সেসব বদকাজ যেগুলো থেকে জীবনে তওবা করেনি। কারণ, তওবা দ্বারা গোনাহ মাফ হয়। বিষয়টি কুরআন ও সুন্নায় নিশ্চিতরূপে প্রমাণিত।

حَدَّثَنَا يَحْيَى بْنُ سُلَيْمَانَ قَالَ حَدَّثَنِي ابْنُ وَهْبٍ قَالَ أَخْبَرَنِي مَالِكٌ عَنْ زَيْدِ بْنِ أَسْلَمَ عَنْ أَبِي صَالِحٍ السَّمَّانِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ سُئِلَ النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ عَنْ الْحُمُرِ فَقَالَ لَمْ يُنْزَلْ عَلَيَّ فِيهَا شَيْءٌ إِلَّا هَذِهِ الْآيَةُ الْجَامِعَةُ الْفَاذَّةُ فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ

৪৯০.ইয়াহইয়া.. হযরত আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে গাধা সম্পর্কে জিজ্ঞেস করা হলে তিনি বললেন, একক ও ব্যাপক অর্থব্যঞ্জক এ একটি মাত্র আয়াত ব্যতীত এ বিষয়ে আল্লাহ্ তা'আলা আমার প্রতি আর কোন আয়াত নাযিল করেননি। আয়াতটি হল - فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ "কেউ অণু পরিমাণ সৎকর্ম করলে তা দেখবে এবং অণু পরিমাণ অসৎকর্ম করলে তাও সে দেখবে।"-৯৯ : ৭-৮

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল সুস্পষ্ট।

বুখারী ৭৪১

# سُورَةُ وَالْعَادِيَاتِ
# সূরা আদিয়াত

আয়াত ১১, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ الْكَنُودُ الْكَفُورُ يُقَالُ فَأَثَرْنَ بِهِ نَقْعًا رَفَعْنَا بِهِ غُبَارًا لِحُبِّ الْخَيْرِ مِنْ أَجْلِ حُبِّ الْخَيْرِ لَشَدِيدٌ لَبَخِيلٌ وَيُقَالُ لِلْبَخِيلِ شَدِيدٌ حُصِّلَ مُيِّزَ

মুজাহিদ র. বলেন, الْكَفُورُ অর্থ الْكَنُودُ মানে অকৃতজ্ঞ। বলা হয় فَأَثَرْنَ بِهِ نَقْعًا অর্থ- সে সময় ধূলি উৎক্ষিপ্ত করে। لِحُبِّ الْخَيْرِ মানে ধন-সম্পদের প্রতি মহব্বতের কারণে। لَشَدِيدٌ মানে অবশ্যই কৃপণ। কৃপণকে আরবী ভাষায় شَدِيدٌ বলা হয়। حُصِّلَ মানে مُيِّزَ অর্থ পৃথক করা হবে।

وَقَالَ مُجَاهِدٌ الْكَنُودُ الْكَفُورُ : মুজাহিদ বলেন, الْكَنُودُ এর অর্থ হল الْكَفُورُ অর্থাৎ, সীগায়ে সিফত। বড় নাশোকর ব্যক্তি- চাই নর হোক বা নারী। ইঙ্গিত হল ৬নং আয়াতের দিকে إِنَّ الْإِنْسَانَ لِرَبِّهِ لَكَنُودٌ এর দিকে। "নিশ্চয় (কাফের) মানুষ স্বীয় রবের বড়ই অকৃতজ্ঞ।"

يُقَالُ فَأَثَرْنَ بِهِ نَقْعًا رَفَعْنَا بِهِ غُبَارًا : ইঙ্গিত হল ৪নং আয়াতের দিকে। "সে সময় ধূলি উৎক্ষিপ্ত করে।"

তিনি বলেন, উপরোক্ত আয়াতের অর্থ হল সকাল বেলায় সে ঘোড়াগুলো ধূলি উৎক্ষিপ্ত করে। এর প্রবক্তা আবূ উবায়দা র.।

لِحُبِّ الْخَيْرِ مِنْ أَجْلِ حُبِّ الْخَيْرِ لَشَدِيدٌ لَبَخِيلٌ وَيُقَالُ لِلْبَخِيلِ شَدِيدٌ : ইঙ্গিত হল ৮ নং আয়াত وَإِنَّهُ لِحُبِّ الْخَيْرِ لَشَدِيدٌ এর দিকে। "এবং মানুষ সম্পদের মহব্বতে বড়ই কঠিন।"

তিনি তথা আবূ উবায়দা র. বলেন لِحُبِّ الْخَيْرِ শব্দটিতে লাম অক্ষরটি কারণ, বুঝানোর জন্য ব্যবহৃত হয়েছে। অর্থাৎ, মালের প্রতি ভালবাসার কারণে সে কঠোর। তথা কৃপণ। বখিলকে شَدِيدٌ বলা হয়।

حُصِّلَ مُيِّزَ : ইঙ্গিত হল ১০নং আয়াত وَحُصِّلَ مَا فِي الصُّدُورِ এর দিকে। সেদিন অন্তরে যা কিছু বিদ্যমান সেসবই প্রকাশিত হবে।

আবূ উবায়দা র. বলেছেন حُصِّلَ এর অর্থ হল পৃথক করা হবে তথা প্রকাশ করা হবে।

**ব্যাখ্যা :** এ সূরা সম্পর্কে কোনও 'মারফূ' সূত্রে হাদীস উল্লেখ করেননি। কিতাবুর রিকাকে শীঘ্রই হাদীস আসবে।- হাশিয়া-বুখারী শরীফ

বুখারী ৭৪১

# سُورَةُ الْقَارِعَةِ
# সূরা ক্বারি'আ

আয়াত ১৩, মক্কী

بسم الله الرحمن الرحيم

كَالْفَرَاشِ الْمَبْثُوثِ كَغَوْغَاءِ الْجَرَادِ يَرْكَبُ بَعْضُهُ بَعْضًا كَذَلِكَ النَّاسُ يَجُولُ بَعْضُهُمْ فِي بَعْضٍ كَالْعِهْنِ كَأَلْوَانِ الْعِهْنِ وَقَرَأَ عَبْدُ اللَّهِ كَالصُّوفِ

كَالْفَرَاشِ الْمَبْثُوثِ মানে বিক্ষিপ্ত পতঙ্গের মত। পতঙ্গ যেমন একটি আরেকটির ওপর পতিত হয়, ঠিক তেমনিভাবে একজন মানুষ আরেকজনের ওপর পতিত হবে। كَالْعِهْنِ অর্থ كَأَلْوَانِ الْعِهْنِ মানে বিভিন্ন রকমের তুলার মত। আবদুল্লাহ্ ইব্নে মাসউদ রা. كالصوف পড়েছেন।

كَالْفَرَاشِ الْمَبْثُوثِ كَغَوْغَاءِ الْجَرَادِ يَرْكَبُ بَعْضُهُ بَعْضًا كَذَلِكَ النَّاسُ يَجُولُ بَعْضُهُمْ فِي بَعْضٍ كَالْعِهْنِ كَأَلْوَانِ الْعِهْنِ وَقَرَأَ عَبْدُ اللهِ كَالصُّوفِ :

ইঙ্গিত হল ৪ ও ৫নং আয়াত يَوْمَ يَكُونُ النَّاسُ كَالْفَرَاشِ الْمَبْثُوثِ وَتَكُونُ الْجِبَالُ كَالْعِهْنِ الْمَنْفُوشِ এর দিকে। যেদিন মানুষ বিক্ষিপ্ত পতঙ্গের ন্যায় হয়ে যাবে। (পতঙ্গের সাথে উপমা দেয়া হয়েছে কয়েকটি কারণে- ১. আধিক্যের কারণে। কারণ, পূর্ববর্তী ও পরবর্তী সমস্তমানুষ একই ময়দানে সমবেত হবে। ২. কমজোর হওয়ার কারণে। কারণ, সকল মানুষ তখন দূর্বলতায় পতঙ্গের ন্যায় অক্ষম হবে) পাহাড়গুলো হয়ে যাবে ধূণিত রঙ্গিন তুলার ন্যায়। (الْعِهْنِ রঙ্গিন উল বা পশমকে বলা হয়। বিভিন্ন রঙ্গের পাহাড় সেদিন উড়তে থাকবে।

তিনি বলেন ৪নং আয়াতে كَالْفَرَاشِ الْمَبْثُوثِ এর অর্থ হল বিক্ষিপ্ত পঙ্গপালের ন্যায়। যেরূপভাবে এগুলো এরূপ অবস্থায় একটি অপরটির উপর উঠে পড়ে। এ অবস্থাই হবে (কিয়ামত দিবসে মানব জাতির। একজন অপরজনের চক্কর লাগাবে। (কেউ এদিকে যাবে আর কেউ ওদিকে- একমুখী হবে না। كَالْعِهْنِ : উলের ন্যায় রং বেরং। হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. পড়েছেন كَالصُّوفِ المنفوش অর্থাৎ, ধূণিত তুলার ন্যায় উড়বে।

**ব্যাখ্যা :** الفراش - এটি فراشة-এর বহুবচন; অর্থ : প্রজাপতি। এস্থানে فراش কে ইসমে জিনসরূপে ব্যবহার করা হয়েছে। এ কারণে এর সিফতকে একবচন আনা হয়েছে। المبثوثة - এর পরিবর্তে المبثوث ব্যবহার করেছেন। যেমনিভাবে السحاب যদিও السحابة-এর বহুবচন। কিন্তু إسم جنس হিসাবেও ব্যবহৃত হয়। এজন্য سحاب مركوم বলা হয়।

عهن - অর্থ: রঙ্গিণ পশম। এর বহুবচন عهون।

# سُورَةُ أَلْهَاكُمُ التَّكَاثُرُ
## সূরা তাকাছুর

আয়াত ৮, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ ابْنُ عَبَّاسٍ التَّكَاثُرُ مِنَ الْأَمْوَالِ وَالْأَوْلَادِ : ইবনে আব্বাস রা. বলেন, التَّكَاثُرُ দ্বারা উদ্দেশ্য ধন সম্পদ ও সন্তান-সন্ততির আধিক্য। ইঙ্গিত হল প্রথম আয়াত الهاكم التكاثر এর দিকে। (পার্থিব) ধন সম্পদ ও সন্তান-সন্ততির আধিক্যের উপর গর্ব তোমাদেরকে আখেরাত থেকে উদাসীন করে রেখেছে।

হযরত ইবনে আব্বাস রা. বলেন, التَّكَاثُرُ এর অর্থ হল ধন সম্পদ ও সন্তান-সন্ততির আধিক্য এবং প্রচুর পরিমান জমা করা।

# سُورَةُ وَالْعَصْرِ
## সূরা ওয়াল'আসর

আয়াত ৩, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ يَحْيَى الْعَصْرُ الدَّهْرُ أَقْسَمَ بِهِ : ইয়াহইয়া বলেছেন, الْعَصْرُ অর্থ কাল বা সময়। আল্লাহ্ তা'আলা এখানে কালের শপথ করেছেন।

ইঙ্গিত হল প্রথম আয়াত والعصر এর দিকে। 'শপথ কালের।' তিনি বলেন, আয়াতে الْعَصْرُ এর অর্থ হল কাল। আল্লাহ তা'আলা কালের শপথ করেছেন।

বুখারী ৭৪২

## سُورَةُ وَيْلٌ لِكُلِّ سُورَةُ الْهُمَزَةِ
## সূরা হুমাযা

আয়াত ৯, মক্কী

بسم الله الرحمن الرحيم

الْحُطَمَــةُ : الْحُطَمَةُ اسْمُ النَّارِ مِثْلُ سَقَرَ وَ لَظَى 'লাযা' ও 'সাকার' যেমন জাহান্নামের নাম, তেমনি 'হুতামা' ও একটি জাহান্নামের নাম।

ইঙ্গিত হল ৪নং আয়াত كَلَّا لَيُنْبَذَنَّ فِي الْحُطَمَــةِ এর দিকে। "কখনো নয়, তাকে তো মাড়ানোর স্থানে নিক্ষেপ করা হবে।"

তিনি বলেন, الْحُطَمَةُ জাহান্নামের একটি নাম। যেমন সাকার ও লাযা ও জাহান্নামের নাম।

বুখারী ৭৪২

## سُورَةُ أَلَمْ تَرَ سُورَةُ الْفِيْلِ
## সূরা ফীল

আয়াত ৫, মক্কী

أَلَمْ تَرَ أَلَمْ تَعْلَمْ قَالَ مُجَاهِدٌ أَبَابِيلَ مُتَتَابِعَةً مُجْتَمِعَةً وَقَالَ ابْنُ عَبَّاسٍ مِنْ سِجِّيلٍ هِيَ سَنْكِ وَكِلْ

أَلَمْ تَرَ আপনি কি জানেন না? মুজাহিদ র. বলেন, أَبَابِيلَ ঝাঁকে ঝাঁকে এ একত্রিত। ইব্নে আব্বাস রা. বলেন, مِــنْ سِجِّيلٍ শব্দটি سَنْكِ وَكِلْ থেকে আরবীকৃত অনারবী শব্দ (এর অর্থ হল পাথর ও মাটির ঢিল)।

أَلَمْ تَرَ أَلَمْ تَعْلَمْ قَالَ مُجَاهِدٌ أَبَابِيلَ مُتَتَابِعَةً مُجْتَمِعَةً : ইঙ্গিত হল ৩নং আয়াত وَأَرْسَلَ عَلَيْهِمْ طَيْــرًا أَبَابِيــلَ এর দিকে। "তাদের প্রতি ঝাঁকে ঝাঁকে পাখি প্রেরণ করেন।"

মুজাহিদ বলেন, আবাবিল অর্থ হল লাগাতার আগমনকারী (উদ্দেশ্য হল আবাবিল অর্থ ঝাঁকে ঝাঁকে পাখি। এটি বিশেষ প্রাণীর নাম নয়। উর্দূ ভাষায় বিশেষ এক প্রকার পাখিকে আবাবিল বলে। এটি এখানে উদ্দেশ্য নয়। কেউ কেউ বলেছেন ابول শব্দটি عجول و عجاجيــل এর মত। ابابيــل শব্দটি বহুবচন। কিন্তু এর কোন একবচন ব্যবহৃত হয় না। এটাই ইমাম ফাররা ও আখফাশের উক্তি। যদিও কেউ কেউ এর একবচন ابالة বর্ণনা করেছেন।

وَقَالَ ابْنُ عَبَّاسٍ مِنْ سِجِّيلٍ هِيَ سَنْكِ وَكِلْ : ইঙ্গিত হল ৪নং تَرْمِيهِمْ بِحِجَارَةٍ مِنْ سِجِّيلٍ আয়াতের দিকে। "যেগুলো তাদের উপর কাঁকর-পাথর নিক্ষেপ করছিল।"

হযরত ইবনে আব্বাস রা. বলেছেন, এটাকেই ফার্সি ভাষায় سَنْكِ وَكِلْ বলে।

উদ্দেশ্য হল سِجِّيلٍ শব্দটি سَنْكِ وَكِلْ থেকে আরবীকৃত। এর অর্থ হল এরূপ কাঁকর, যেগুলো ভেজা মাটিকে আগুনে পুড়িয়ে তৈরি করা হয়। এতে ইঙ্গিত করা হয়েছে এদিকে যে, এসব কাঁকর-পাথরও সত্ত্বাগতভাবে কোন ক্ষমতাধর ছিল না। সাধারণ কর্দম ও আগুন দ্বার তৈরী ছিল। কিন্তু আল্লাহর কুদরতে এগুলো রিভলভারের গুলি অপেক্ষা বেশি কাজ করেছে।

বুখারী ৭৪২

## سُورَةُ لِإِيلَافِ قُرَيْشٍ سُورَةُ الْقُرَيْشِ

## সূরা কুরাইশ

আয়াত ৪, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ لِإِيلَافِ أَلِفُوا ذَلِكَ فَلَا يَشُقُّ عَلَيْهِمْ فِي الشِّتَاءِ وَالصَّيْفِ وَآمَنَهُمْ مِنْ كُلِّ عَدُوِّهِمْ فِي حَرَمِهِمْ قَالَ ابْنُ عُيَيْنَةَ لِإِيلَافِ لِنِعْمَتِي عَلَى قُرَيْشٍ

মুজাহিদ র. বলেন, لِإِيلَافِ মানে তারা এ বিষয়ে অভ্যস্ত ছিল। ফলে, শীত ও গ্রীষ্মে তা তাদের জন্য কষ্টকর হয় না। وَآمَنَهُمْ : আল্লাহ্ তা'আলা হারাম শরীফের মাঝে তাদের সর্বপ্রকার শত্রু থেকে নিরাপত্তা দিয়েছেন। ইব্‌নে উয়ায়না র. বলেন, لِإِيلَافِ মানে কুরাইশদের প্রতি আমার অনুগ্রহের কারণে।

মুজাহিদ বলেন, لِإِيلَافِ-এর অর্থ হল তারা (কুরাইশের লোকজন) এর (সফরের ব্যাপারে) অভ্যস্ত হয়ে গিয়েছিল। এজন্য শীত-গ্রীষ্মে তাদের জন্য সফর করা কষ্টকর হয় না।

وَآمَنَهُمْ مِنْ خَوْفٍ : অর্থাৎ, তাদেরকে হেরেমের সীমানায় সবধরণের শত্রু থেকে নিরাপত্তা দিয়েছেন। উদ্দেশ্য হল মক্কার কুরাইশরা। কারণ, তারা উভয় সফরে অভ্যস্ত ছিল। একটি শীত কালে ইয়ামানের দিকে, অপরটি গ্রীষ্মকালে শামের দিকে এবং এদু'টি সফরের উপর তাদের ব্যবসা-বানিজ্য ও কায়-কারবার নির্ভরশীল ছিল।

قَالَ ابْنُ عُيَيْنَةَ لِإِيلَافِ لِنِعْمَتِي عَلَى قُرَيْشٍ : ইব্‌নে উয়ায়না র. বলেন, لِإِيلَافِ মানে কুরাইশদের প্রতি আমার নেয়ামত-অনুগ্রহের কারণে। অর্থাৎ, সে বায়তুল্লাহ্‌র রবের ইবাদত করবে।

বুখারী ৭৪২

## سُورَةُ أَرَأَيْتَ سُورَةُ الْمَاعُونَ

## সূরা মাউন

আয়াত ৭, মক্কী

এ সূরার প্রসিদ্ধ নাম সূরাতুল মাউন।

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ يَدُعُّ يَدْفَعُ عَنْ حَقِّهِ يُقَالُ هُوَ مِنْ دَعَعْتُ يُدَعُّونَ يُدْفَعُونَ سَاهُونَ لَاهُونَ وَ الْمَاعُونَ الْمَعْرُوفَ كُلُّهُ وَقَالَ بَعْضُ الْعَرَبِ الْمَاعُونُ الْمَاءُ وَقَالَ عِكْرِمَةُ أَعْلَاهَا الزَّكَاةُ الْمَفْرُوضَةُ وَأَدْنَاهَا عَارِيَّةُ الْمَتَاعِ

মুজাহিদ র. বলেন, يَدُعُّ সে তাকে হক না দিয়ে ধাক্কা দিয়ে তাড়িয়ে দেয়। বলা হয় এ শব্দটি دَعَعْتُ শব্দ থেকে উদগত। يُدَعُّونَ অর্থ তাদেরকে বাধা দেয়া হয়। سَاهُونَ অর্থ উদাসীন। الْمَاعُونَ সর্ব প্রকার কল্যাণকর কাজ। কোন কোন আরবী ভাষা বিশেষজ্ঞ বলেন, الْمَاعُونَ অর্থ পানি। ইকরামা র. বলেন, মাউনের অন্তর্ভুক্ত স্তরের বিষয় হচ্ছে যাকাত প্রদান করা এবং সর্বনিম্ন পর্যায়ের বিষয় হচ্ছে, গৃহস্থালির প্রয়োজনীয় ছোট খাট জিনিস ধার দেয়া।

فَذَلِكَ الَّذِي يَدُعُّ الْيَتِيمَ :وَقَالَ مُجَاهِدٌ يَدُعُّ يَدْفَعُ عَنْ حَقِّهِ يُقَالُ هُوَ مِنْ دَعَعْتُ يُدَعُّونَ يُدْفَعُونَ ইঙ্গিত হল ২নং আয়াত এর দিকে। সেই এতিমকে ধাক্কা দেয়।

মুজাহিদ বলেন, يَدُعُّ এর অর্থ হল সে প্রতিহত করে ধাক্কা দেয় তথা এতিমকে তার হক গ্রহণ করতে দেয় না। বলা হয় এ শব্দটি دَعَعْتُ শব্দ থেকে উদগত। এর অর্থ হল, ধাক্কা দেয়া। এ থেকেই সূরা তূরে يُدَعُّونَ তাদেরকে বাধা দেয়া

হয়। অর্থাৎ, সূরা তূরে রয়েছে يَوْمَ يُدَعُّونَ إِلَى نَارِ جَهَنَّمَ دَعًّا "যেদিন তাদেরকে জাহান্নামের আগুনের দিকে ধাক্কা দিয়ে ফেলা হবে।"-পারা ২৭, রুকূ ৩

سَاهُونَ لَاهُونَ : ইঙ্গিত হল فَوَيْلٌ لِلْمُصَلِّينَ الَّذِينَ هُمْ عَنْ صَلَاتِهِمْ سَاهُونَ আয়াতের দিকে। সুতরাং এরূপ নামাযীদের জন্য মারাত্মক ধ্বংস যারা স্বীয় নামায ভুলে যায়। অর্থাৎ, পরিহার করে। তিনি বলেন, سَاهُونَ এর অর্থ لَاهُونَ তথা গাফিল বেখবর।

وَ الْمَاعُونَ الْمَعْرُوفَ كُلُّهُ وَقَالَ بَعْضُ الْعَرَبِ الْمَاعُونُ الْمَاءُ وَقَالَ عِكْرِمَةُ أَعْلَاهَا الزَّكَاةُ الْمَفْرُوضَةُ وَأَدْنَاهَا عَارِيَّةُ الْمَتَاعِ

ইঙ্গিত হল وَيَمْنَعُونَ الْمَاعُونَ আয়াতের দিকে। "তারা বিলকূল যাকাত দেয়না।"

তিনি বলেন, الماعون হল প্রতিটি ভাল কাজ, সেসব বস্তু যেগুলো সদাচরণ ও মরুওয়াতরূপে একজন অপরজনকে দেয়। যেমন, বালতি, কুড়াল, পাতিল, পেয়ালা ইত্যাদি। ২. কোন কোন আরব বলেন, মাউন দ্বারা উদ্দেশ্য হল পানি। ৩. ইকরিমা বলেন, মাউনের উঁচু প্রকার হল, ফরয যাকাত। আর নিম্নপ্রকার হল, ঘরোয়া সামগ্রী ধার প্রদান। অর্থাৎ, কেউ লোটা, পেয়ালা চাইলে তা দিতে অস্বীকার করা।

সারকথা, মাউনের আসল অর্থ হল সামান্য জিনিস। যা সাধারণত একজন অপরজনকে ধাররূপে দিয়ে থাকে। যেগুলোর পারস্পরিক লেন-দেন মানবতার দাবী মনে করা হয়। যেমন, কুড়াল, বালতি ইত্যাদি। ইমাম বুখারী র. মাউনের তাফসীরে তিনটি অর্থ উল্লেখ করেছেন। আয়াতে কারীমায় মাউন দ্বারা উদ্দেশ্য হল যাকাত। কারণ, ওয়াইলের আযাবের ধমকি এসেছে। যা শুধু ফরয তরকের ক্ষেত্রেই হতে পারে, মুস্তাহাবের ক্ষেত্রে নয়।

বুখারী ৭৪২

## سُورَةُ إِنَّا أَعْطَيْنَاكَ الْكَوْثَرَ
## সূরা কাউছার

আয়াত ৩, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ ابْنُ عَبَّاسٍ شَانِئَكَ عَدُوَّكَ : ইব্‌ন আব্বাস রা. বলেন, شَانِئَكَ তোমার শত্রু।

**ব্যাখ্যা :** - فتح يفتح ও سمع يسمع থেকে شناء ব্যবহৃত হয়। شنئ ،شنا، شيانا দুশমনী করা; হিংসা রাখা। شانی শব্দটি إسم فاعل এর সীগা - ك - সর্বনাম। অর্থাৎ, তোমার দুশমন আস ইবনে ওয়ায়েল। কেউ বলেন, উকবা ইবনে আবু মুঈত। কেউ বলেন, আবু জাহল।

ইঙ্গিত হল সর্বশেষ আয়াত- إِنَّ شَانِئَكَ هُوَ الْأَبْتَرُ -এর দিকে। নিশ্চয় তোমার শত্রুই নাম নিশানাহীন। ইব্‌ন আব্বাস রা. বলেন, شَانِئَكَ -তোমার শত্রু।

**حَدَّثَنَا** آدَمُ حَدَّثَنَا شَيْبَانُ حَدَّثَنَا قَتَادَةُ عَنْ أَنَسٍ رَضِيَ اللَّهُ عَنْهُ قَالَ لَمَّا عُرِجَ بِالنَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ إِلَى السَّمَاءِ قَالَ أَتَيْتُ عَلَى نَهَرٍ حَافَتَاهُ قِبَابُ اللُّؤْلُؤِ مُجَوَّفًا فَقُلْتُ مَا هَذَا يَا جِبْرِيلُ قَالَ هَذَا الْكَوْثَرُ

৪৯১. আদম র.......আনাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আকাশের দিকে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মি'রাজ হলে তিনি বলেন, আমি একটি নহরের ধারে পৌঁছলাম, যার উভয় তীরে ফাপা (খোখলাকৃত) মোতির তৈরি গম্বুজসমূহ রয়েছে। আমি বললাম, হে জিবরাঈল! এটা কি? তিনি বললেন, এটাই (হাওযে) কাউছার।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট।

حافتاه : بالحاء المهملة وتخفيف الفاء : **দুই পার্শ্ব।**

قبة - قباب -এর **বহুবচন। অর্থ : গুম্বুজ।**

فوعل -- الكوثر এর ওযনে যা كثرة থেকে গৃহীত। যেমন نوفل - نفل থেকে উৎসারিত। আল্লামা আইনী র. বলেন, والعرب تسمى كل شيئ فى العدد او فى القدر والخطر كـوثرا অর্থাৎ, প্রত্যেক ঐ বস্তুকে যা সংখ্যায় বেশি বা পরিমাণে অধিক কিংবা মর্যাদায় বড় হবে তাকে আরবগণ كوثر বলেন। (উমদাতুল ক্বারী)

**حَدَّثَنَا** خَالِدُ بْنُ يَزِيدَ الْكَاهِلِيُّ حَدَّثَنَا إِسْرَائِيلُ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ أَبِي عُبَيْدَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَ سَأَلْتُهَا عَنْ قَوْلِهِ تَعَالَى إِنَّا أَعْطَيْنَاكَ الْكَوْثَرَ قَالَتْ نَهَرٌ أُعْطِيَهُ نَبِيُّكُمْ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ شَاطِئَاهُ عَلَيْهِ دُرٌّ مُجَوَّفٌ آنِيَتُهُ كَعَدَدِ النُّجُومِ رَوَاهُ زَكَرِيَّاءُ وَأَبُو الْأَحْوَصِ وَمُطَرِّفٌ عَنْ أَبِي إِسْحَاقَ

৪৯২. খালিদ ইব্‌নে ইয়াযীদ র......আবু উবাইদা র. . সূত্রে বর্ণিত, তিনি বলে, আমি আয়েশা রা. - কে আল্লাহ্ তা'আলার বাণী إِنَّا أَعْطَيْنَاكَ الْكَوْثَرَ - এর ব্যাখ্যা সম্পর্কে জিজ্ঞেস করলে, তিনি বললেন, (এ কাউসার) একটি নহর যা তোমাদের নবী মুহাম্মদ - কে প্রদান করা হয়েছে। এর দু'টো পাড় রয়েছে। উভয় পাড়ে বিছানো রয়েছে খোখলা মোতি (এর তাবু)। এর পাত্রের সংখ্যা তারকারাজির অনুরূপ। (অন্য সনদে) যাকারিয়া র........আবু ইসহাক র. থেকে এ হাদীসটি বর্ণনা করেছেন।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট।

در مجـوف - সর্বনাম দ্বারা عليه - شـاطى -এর দিকে ইঙ্গিত। যা شَـاطِئَاهُ দ্বিবচনের মধ্যে রয়েছে। এটি খবর। এবং মাওসূফ সিফত মিলে মুবতাদা হয়েছে।

**حَدَّثَنَا** يَعْقُوبُ بْنُ إِبْرَاهِيمَ حَدَّثَنَا هُشَيْمٌ حَدَّثَنَا أَبُو بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنِ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا أَنَّهُ قَالَ فِي الْكَوْثَرِ هُوَ الْخَيْرُ الَّذِي أَعْطَاهُ اللَّهُ إِيَّاهُ قَالَ أَبُو بِشْرٍ قُلْتُ لِسَعِيدِ بْنِ جُبَيْرٍ فَإِنَّ النَّاسَ يَزْعُمُونَ أَنَّهُ نَهَرٌ فِي الْجَنَّةِ فَقَالَ سَعِيدٌ النَّهَرُ الَّذِي فِي الْجَنَّةِ مِنَ الْخَيْرِ الَّذِي أَعْطَاهُ اللَّهُ إِيَّاهُ

৪৯৩. ইয়াকূব ইব্‌নে ইবরাহীম র........ইব্‌ন আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি কাউছার সম্পর্কে বলেছেন যে, এ এমন একটি কল্যাণ যা আল্লাহ্ তাঁকে দান করেছেন। বর্ণনাকারী আবু বিশর র. বলেন, আমি সাঈদ ইব্‌নে জুবায়র র.- কে বললাম লোকেরা মনে করে যে, কাউছার হচ্ছে জান্নাতের একটি নহর এ কথা শুনে সাঈদ র. বললেন, জান্নাতের নহরটি নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে প্রদত্ত কল্যাণের একটি।

**ব্যাখ্যা :** শিরোনামের সাথে হাদীসটির মিল স্পষ্ট।

হাদীসটি ইমাম বুখারী র. কিতাবুল হাউজে, পৃষ্ঠায় ৯৭৪ এবং তাফসীরে ৭৪২ পৃষ্ঠায় উল্লেখ করেছেন। আল্লামা আইনী র. বলেন, সাঈদ ইবনে জুবাইর র. -এর উক্ত হাদীস হযরত আয়েশা ও ইবনে আব্বাস রা. -এর হাদীসের সমন্বয় সাধনকারী। মোটকথা, ইবনে আব্বাস রা. -এর অভিমতটি কাউসার সম্পর্কে উল্লিখিত সব রেওয়ায়াতের মাঝে সমন্বয়সাধন করেছে। কেননা এগুলো সবই খায়ের বা কল্যাণের অন্তর্ভূক্ত যেগুলো আল্লাহ তা'আলা রাসূলে আকরাম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে দান করেছেন।

বুখারী ৭৪২

# سُورَةُ قُلْ يَا أَيُّهَا الْكَافِرُونَ (سُورَةُ الْكَافِرُونَ)

## সূরা কাফিরূন

মক্কী, আয়াত ৬

بسم الله الرحمن الرحيم

يُقَالُ لَكُمْ دِينُكُمْ الْكُفْرُ وَلِيَ دِينِ الْإِسْلَامُ وَلَمْ يَقُلْ دِينِي لِأَنَّ الْآيَاتِ بِالنُّونِ فَحُذِفَتْ الْيَاءُ كَمَا قَالَ يَهْدِينِ وَ يَشْفِينِ وَقَالَ غَيْرُهُ لَا أَعْبُدُ مَا تَعْبُدُونَ الْآنَ وَلَا أُجِيبُكُمْ فِيمَا بَقِيَ مِنْ عُمُرِي وَلَا أَنْتُمْ عَابِدُونَ مَا أَعْبُدُ وَهُمْ الَّذِينَ قَالَ وَلَيَزِيدَنَّ كَثِيرًا مِنْهُمْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ طُغْيَانًا وَكُفْرًا

বলা হয়, لَكُمْ دِينُكُمْ - তোমাদের দীন, অর্থাৎ, কুফর। আর وَلِيَ دِينِ - আমার দীন মানে ইসলাম। এখানে دِينِي বলা হয়নি। কারণ, পূর্বের আয়াতগুলো ن অক্ষরের উপর যেহেতু শেষ করা হয়েছে, তাই পূর্বের আয়াতগুলোর সাথে সামঞ্জস্য রক্ষা করার জন্য ي - কে উহ্য করে এ আয়াতটিকেও ن অক্ষরের ওপর সমাপ্ত করা হয়েছে। যেমন অন্য স্থানে আল্লাহ্ তা'আলা ن - কে উহ্য করে يَهْدِينِ এবং يَشْفِينِ ব্যবহার করেছেন। (মুজাহিদ ব্যতীত) অপরাপর মুফাসসির বলেছেন, لَا أَعْبُدُ مَا تَعْبُدُونَ - মর্মার্থ হচ্ছে : তোমরা বর্তমানে যার ইবাদত কর, আমি তার ইবাদত করি না এবং অবশিষ্ট জীবনেও আমি তোমাদের এ আহ্বানে সাড়া দেব না। وَلَا أَنْتُمْ عَابِدُونَ مَا أَعْبُدُ এবং তোমরাও তাঁর ইবাদতকারী নও- "যাঁর ইবাদত আমি করি।" তারা ঐ সমস্ত লোক, যাদের সম্পর্কে আল্লাহ্ তা'আলা অন্যত্র ইরশাদ করেছেন : তোমার প্রতিপালকের কাছ থেকে তোমার প্রতি যা অবতীর্ণ হয়েছে তা তাদের অনেকের ধর্মদ্রোহিতা ও অবিশ্বাসই বাড়াবে।

يُقَالُ لَكُمْ دِينُكُمْ الْكُفْرُ وَلِيَ دِينِ الْإِسْلَامُ وَلَمْ يَقُلْ دِينِي لِأَنَّ الْآيَاتِ بِالنُّونِ فَحُذِفَتْ الْيَاءُ كَمَا قَالَ يَهْدِينِ وَ يَشْفِينِ : বলা হয়, لَكُمْ دِينُكُمْ - তোমাদের দীন, দ্বারা উদ্দেশ্য কুফর। আর وَلِيَ دِينِ - আমার দীন মানে ইসলাম। এখানে دِينِي বলা হয়নি। কারণ, পূর্বের আয়াতগুলো ن অক্ষরের উপর যেহেতু শেষ করা হয়েছে, তাই পূর্বের আয়াতগুলোর শেষাংশের সাথে সামঞ্জস্য রক্ষা করার জন্য ي - কে উহ্য করে (এ আয়াতটিকেও ن অক্ষরের ওপর সমাপ্ত করা হয়েছে)। যেমন অন্য স্থানে আল্লাহ্ তা'আলা ن - কে উহ্য করে বলেছেন- الَّذِي خَلَقَنِي فَهُوَ يَهْدِينِ، وَالَّذِي هُوَ يُطْعِمُنِي وَيَسْقِينِ ، وَإِذَا مَرِضْتُ فَهُوَ يَشْفِينِ ব্যবহার করেছেন। এ তিনটি আয়াতে আয়াতের শেষাংশের প্রতি লক্ষ্য করেও সামঞ্জস্য রাখার জন্য ইয়ায়ে মুতাকাল্লিম উহ্য করা হয়েছে। অভিনব পদ্ধতির এটিও একটি।

وَقَالَ غَيْرُهُ لَا أَعْبُدُ مَا تَعْبُدُونَ الْآنَ وَلَا أُجِيبُكُمْ فِيمَا بَقِيَ مِنْ عُمُرِي وَلَا أَنْتُمْ عَابِدُونَ مَا أَعْبُدُ وَهُمْ الَّذِينَ قَالَ وَلَيَزِيدَنَّ كَثِيرًا مِنْهُمْ مَا أُنْزِلَ إِلَيْكَ مِنْ رَبِّكَ طُغْيَانًا وَكُفْرًا

(মুজাহিদ ব্যতীত) অপরাপর মুফাসসির বলেছেন, لَا أَعْبُدُ مَا تَعْبُدُونَ - এর মর্মার্থ হচ্ছে : তোমরা বর্তমানে যার ইবাদত কর, আমি তার ইবাদত করি না এবং অবশিষ্ট জীবনেও আমি তোমাদের এই নিরর্থক কাজ গ্রহণ করব না। وَلَا أَنْتُمْ عَابِدُونَ مَا أَعْبُدُ এবং তোমরাও আমার মা'বূদের ইবাদত করবে না। উদ্দেশ্য হল সে সব কাফের যাদের ব্যাপারে সূরা মায়েদার ৬৮নং আয়াতে আল্লাহ তা'আলা ইরশাদ করেছেন। (হে মুহাম্মদ! যেহেতু তারা নিন্দিত গোড়ামীতে লিপ্ত, সেহেতু অবশ্যই) আপনার প্রতিপালকের কাছ থেকে আপনার প্রতি যা অবতীর্ণ হয়েছে, তা তাদের অনেকের অবাধ্যতা ও অবিশ্বাসই বাড়ায়।

বুখারী ৭৪২

# سُورَةُ النَّصْرِ
# সূরা নাস্‌র

আয়াত ৩, মাদানী

এ সূরার একটি নাম সূরাতুত তাওদী'ও বর্ণিত আছে।

**حَدَّثَنَا** الْحَسَنُ بْنُ الرَّبِيعِ حَدَّثَنَا أَبُو الْأَحْوَصِ عَنْ الْأَعْمَشِ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ مَا صَلَّى النَّبِيُّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ صَلَاةً بَعْدَ أَنْ نَزَلَتْ عَلَيْهِ إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ إِلَّا يَقُولُ فِيهَا سُبْحَانَكَ رَبَّنَا وَبِحَمْدِكَ اللَّهُمَّ اغْفِرْ لِي

৪৯৪. হাসান ইব্‌নে রাবী র.......আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ সুরা (অর্থাৎ, সূরা নাসর) নাযিল হওয়ার পর নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যখনই সালাত আদায় করেছেন তখনই তিনি সালাতের পর নিম্নোক্ত দোয়াটি পাঠ করেছেন : سُبْحَانَكَ رَبَّنَا وَبِحَمْدِكَ اللَّهُمَّ اغْفِرْ لِي আয় আল্লাহ্ ! তুমি পবিত্র, তুমিই আমার রব। সকল প্রশংসা তোমারই জন্য নির্ধারিত। হে আল্লাহ্ ! তুমি আমাকে ক্ষমা কর।"

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট।

হাদীসটি সালাতে- ১০৯পৃষ্ঠায় ও তাফসীরে ৭৪২পৃষ্ঠায় এবং মাগাযীতে-৬১৫পৃষ্ঠায় এসেছে।

**حَدَّثَنَا** عُثْمَانُ بْنُ أَبِي شَيْبَةَ حَدَّثَنَا جَرِيرٌ عَنْ مَنْصُورٍ عَنْ أَبِي الضُّحَى عَنْ مَسْرُوقٍ عَنْ عَائِشَةَ رَضِيَ اللَّهُ عَنْهَا قَالَتْ كَانَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يُكْثِرُ أَنْ يَقُولَ فِي رُكُوعِهِ وَسُجُودِهِ سُبْحَانَكَ اللَّهُمَّ رَبَّنَا وَبِحَمْدِكَ اللَّهُمَّ اغْفِرْ لِي يَتَأَوَّلُ الْقُرْآنَ

৪৯৫. উসমান ইব্‌নে আবু শায়বা র.......আয়েশা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, সূরা নাসর নাযিল হওয়ার পর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম (হে আল্লাহ্! তুমি পবিত্র, তুমিই আমার রব, সমস্ত প্রশংসা তোমারই জন্য নির্দিষ্ট। তুমি আমাকে ক্ষমা করে দাও।) দোয়াটি রুকু-সিজদার মধ্যে বেশি বেশি পাঠ করতেন।

**ব্যাখ্যা :** এটি উল্লিখিত হাদীসের-ই আরেকটি সনদ। উক্ত হাদীস থেকে এ মাসআলা জানা যায় যে, রুকুতে سبحان ربي العظيم অথবা সিজদায় سبحان ربى الأعلى -এর স্থলে কেউ যদি سبحانك اللهم ربنا وبحمدك اللهم اغفرلى দোয়া পড়ে তাহলে বৈধ হবে।

## بَاب قَوْلُهُ وَرَأَيْتَ النَّاسَ يَدْخُلُونَ فِي دِينِ اللَّهِ أَفْوَاجًا

**২৬২১. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং তুমি মানুষকে দলে দলে আল্লাহর দীনে প্রবেশ করতে দেখবে।"-১১০ : ২

**حَدَّثَنَا** عَبْدُ اللَّهِ بْنُ أَبِي شَيْبَةَ حَدَّثَنَا عَبْدُ الرَّحْمَنِ قَالَ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ حَبِيبِ بْنِ أَبِي ثَابِتٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ أَنَّ عُمَرَ رَضِيَ اللَّهُ عَنْهُ سَأَلَهُمْ عَنْ قَوْلِهِ تَعَالَى إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ قَالُوا فَتْحُ الْمَدَائِنِ وَالْقُصُورِ قَالَ مَا تَقُولُ يَا ابْنَ عَبَّاسٍ قَالَ أَجَلٌ أَوْ مَثَلٌ ضُرِبَ لِمُحَمَّدٍ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ نُعِيَتْ لَهُ نَفْسُهُ

৪৯৬. আবদুল্লাহ্ ইব্‌নে শায়বা র....... ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর রা. লোকদেরকে আল্লাহ তা'আলার বাণী إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ -এর ব্যাখ্যা সম্বন্ধে জিজ্ঞেস করার পর তারা বললেন, এ আয়াতে শহর এবং প্রাসাদসমূহের বিজয়ের কথা বলা হয়েছে। এ কথা শুনে উমর রা. (ইবনে আব্বাস রা.কে) বললেন, হে ইব্‌নে আব্বাস! তুমি কি বল? তিনি বললেন, এ আয়াতে হযরত মুহাম্মদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর মৃত্যুর কথা অথবা একটি দৃষ্টান্ত বর্ণনা করা হয়েছে। তাতে তাঁর ওফাত সংবাদ প্রদান করা হয়েছে।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট।

سألهم - এর দ্বারা বদরে অংশগ্রহণকারী মাশায়েখে কেরাম উদ্দেশ্য। যেমন পরবর্তী রেওয়ায়াতে আসছে। أجل ও مثل উভয়টি তানভীন যোগে পড়তে হবে।

بَاب قَوْلُهُ فَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ وَاسْتَغْفِرْهُ إِنَّهُ كَانَ تَوَّابًا تَوَّابٌ عَلَى الْعِبَادِ وَالتَّوَّابُ مِنْ النَّاسِ التَّائِبُ مِنْ الذَّنْبِ

**২৬২২. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "অতএব তুমি তোমার প্রতিপালকের প্রশংসাসহ তাঁর পবিত্রতা ও মহিমা ঘোষণা কর এবং তাঁর কাছে ক্ষমা প্রার্থনা কর। তিনি তো তওবা কবুলকারী।"-১১০ : ৩

تَوَّابٌ عَلَى الْعِبَاد: এর দ্বারা বলা উদ্দেশ্য যে, تَوَّابٌ শব্দটি দুটি অর্থে ব্যবহৃত হয়। এ শব্দটি যখন আল্লাহর সিফতে ব্যবহৃত হয় তখন অর্থ হবে তওবা কবূলকারী। অতপর মুবালাগার সীগা হওয়ার কারণে অর্থ হবে বারবার বান্দার তওবা কবূলকারী। যেমন এখানে আছে تَوَّابٌ عَلَى الْعِبَاد। অর্থাৎ, বান্দাদের তওবা মেহেরবানী পূর্বক বারবার কবূলকারী। কুরআন মজীদে تَوَّابٌ মানে আসে, التَّوَّابُ مِنْ النَّاس তথা মানুষের মধ্য থেকে تَوَّابٌ সে যে গোনাহসমূহ থেকে তওবা করে।

حَدَّثَنَا مُوسَى بْنُ إِسْمَاعِيلَ حَدَّثَنَا أَبُو عَوَانَةَ عَنْ أَبِي بِشْرٍ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ قَالَ كَانَ عُمَرُ يُدْخِلُنِي مَعَ أَشْيَاخِ بَدْرٍ فَكَأَنَّ بَعْضَهُمْ وَجَدَ فِي نَفْسِهِ فَقَالَ لِمَ تُدْخِلُ هَذَا مَعَنَا وَلَنَا أَبْنَاءٌ مِثْلُهُ فَقَالَ عُمَرُ إِنَّهُ مَنْ قَدْ عَلِمْتُمْ فَدَعَاهُ ذَاتَ يَوْمٍ فَأَدْخَلَهُ مَعَهُمْ فَمَا رُئِيتُ أَنَّهُ دَعَانِي يَوْمَئِذٍ إِلَّا لِيُرِيَهُمْ قَالَ مَا تَقُولُونَ فِي قَوْلِ اللَّهِ تَعَالَى إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ فَقَالَ بَعْضُهُمْ أُمِرْنَا أَنْ نَحْمَدَ اللَّهَ وَنَسْتَغْفِرَهُ إِذَا نُصِرْنَا وَفُتِحَ عَلَيْنَا وَسَكَتَ بَعْضُهُمْ فَلَمْ يَقُلْ شَيْئًا فَقَالَ لِي أَكَذَاكَ تَقُولُ يَا ابْنَ عَبَّاسٍ فَقُلْتُ لَا قَالَ فَمَا تَقُولُ قُلْتُ هُوَ أَجَلُ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ أَعْلَمَهُ لَهُ قَالَ إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ وَذَلِكَ عَلَامَةُ أَجَلِكَ فَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ وَاسْتَغْفِرْهُ إِنَّهُ كَانَ تَوَّابًا فَقَالَ عُمَرُ مَا أَعْلَمُ مِنْهَا إِلَّا مَا تَقُولُ

৪৯৭. মূসা ইব্‌নে ইসমাঈল র.......ইবনে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, উমর রা. বদর যুদ্ধে অংশগ্রহণকারী প্রবীণ সাহাবীদের সঙ্গে (স্বীয় মজলিসে) আমাকেও শামিল করতেন। এ কারণে কারো কারো (আশরায়ে মুবাশশারার একজন হযরত আবদুর রহমান ইবনে আওফ রা.-এর) মনে প্রশ্ন দেখা দিল। (তাঁর এ ব্যাপারে প্রশ্ন ছিল) একজন বললেন, আপনি তাঁকে (ইবনে আব্বাস রা. কে) আমাদের সাথে কেন শামিল করেছেন। আমাদের তো তাঁর মত সন্তানই রয়েছে। উমর রা. বললেন, এর কারণ, (রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এর সাথে তার নিকটাত্মীয় এবং তার ইলমী যোগ্যতা, শ্রেষ্ঠত্ব ও পূর্ণতা) তো আপনারাও জানেন। সুতরাং একদিন তিনি তাঁকে (ইবনে আব্বাস রা. কে) ডাকলেন এবং তাঁদের সাথে বসালেন্। (ইবনে আব্বাস রা. বলেন,) আমি বুঝতে পারলাম, আজকে তিনি আমাকে ডেকেছেন এজন্য যে, তিনি আমার প্রজ্ঞা (আমার ইলমী শ্রেষ্ঠত্ব ও পূর্ণতা) তাঁদেরকে (বদরী শায়খগণকে) দেখাবেন। তিনি তাদেরকে বললেন, আল্লাহর বাণী : إِذَا جَاءَ نَصْرُ اللَّهِ وَالْفَتْحُ এর ব্যাখ্যা সম্পর্কে আপনারা কি বলেন, (এর দ্বারা উদ্দেশ্য কি?), তখন তাঁদের কেউ বললেন, আমরা সাহায্যপ্রাপ্ত হলে এবং আমরা বিজয় লাভ করলে- এ আয়াতে আমাদেরকে আল্লাহর প্রশংসা এবং তার কাছে ক্ষমা প্রার্থনা করার জন্য নির্দেশ দেয়া হয়েছে। আবার কেউ কিছু না বলে চুপ করে থাকলেন। এরপর তিনি আমাকে বললেন, ইব্‌নে আব্বাস! তুমিও কি তাই বল? (তামার মতও কি অনুরূপ?) আমি বললাম, না। তিনি বললেন, তাহলে তুমি কি বলতে চাও? আমি বললাম, (সূরার উদ্দেশ্য) 'আল্লাহ্ রাব্বুল আলামীন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম- কে তার ইন্তিকালের সংবাদ জানিয়েছেন। (অর্থাৎ, এ সূরার রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর ওফাতের দিকে ইঙ্গিত রয়েছে। আল্লাহ্ তা'আলা বলেছেন, "আল্লাহর সাহায্য ও বিজয় আসলে" এটিই হবে তোমার মৃত্যুর আলামত। তখন তুমি তোমার প্রতিপালকের প্রশংসাসহ তাঁর পবিত্রতা ও মহিমা ঘোষণা কর এবং তাঁর কাছে ক্ষমা প্রার্থনা কর। তিনি তো তওবা কবুলকারী।" এ কথা শুনে উমর রা. বললেন, তুমি যা বলছ, এ আয়াতের ব্যাখ্যা আমিও তাই জানি।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল বের করা হয় فَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ وَاسْتَغْفِرْهُ আয়াত থেকে। হাদীসটি অধ্যায়: মাগাযী-৬১৫ ও ৬৩৭-৬৩৮পৃষ্ঠা এবং তাফসীর-এ ৭৪৩ পৃষ্ঠায় এসেছে। কুরআন শরীফের শেষ সূরা ও শেষ আয়াত সম্পর্কিত আলোচনার বিশদ বিবরণের জন্য নাসরুল বারী মাগাযী'র ৪৩৭-৪৩৮পৃষ্ঠা দ্রষ্টব্য।

বুখারী ৭৪৩

## سُورَةُ اللَّهَبِ اي سُورَةُ تَبَّتْ

## সূরা লাহাব

আয়াত ৫, মক্কী

**আবু লাহাব ইসলামের কট্টর শত্রু**

আবু লাহাবের মূল নাম: আব্দুল উয্‌যা ইবনে আব্দুল মুত্তালিব। উপনাম: আবু লাহাব। এক মতে তার উপনাম: আবু উতবাহ। মোটকথা, সে আবু লাহাব উপনামেই প্রসিদ্ধ ছিল। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর আপন চাচা ছিল এবং কুরাইশ বংশের অন্যতম নেতা ছিল। আবু লাহাব অর্থ অগ্নিশিখার পিতা। যেহেতু সে ধব ধবে সাদা এবং অত্যন্ত সুদর্শন ছিল এজন্য তাকে আবু লাহাব বলা হত। এরপর থেকে ইসলামের দুশমনির কারণে ইঙ্গিতরূপে জাহান্নামের আগুনে যাওয়ার প্রত্যয়নপত্রে পরিণত হয়। কুরআনে হাকীম তার মূল নাম পরিত্যাগ করেছে এজন্য যে, এ নামটা ছিল শিরকী। সেই সাথে আবু লাহাবের উপনাম জাহান্নামের সাথে একপ্রকার মিলের ইঙ্গিত বহন করে। এ লোকটি ইসলামের সীমাহীন বিরুদ্ধাচারী ও রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর কঠোর দুশমন ছিল। তার উপর আল্লাহ তা'আলার আযাব দুনিয়া থেকেই শুরু হয়েছে। দ্বিতীয় হিজরীতে বদর যুদ্ধের একসপ্তাহ পর তার গায়ে বিষাক্ত একপ্রকার ফোড়া ওঠে। সংক্রমণের ভয়ে পরিবারের লোকজন তাকে পৃথক করে দেয়। সেখানেই গড়িয়ে গড়িয়ে সে মরে যায়। তিন দিন পর্যন্ত তার লাশ পঁচে গলে দুর্গন্ধাবস্থায় পড়ে থাকে। পরিশেষে তার উত্তরাধিকারীরা লজ্জা অনুভব করে। তখন তারা হাবশী শ্রমিকদের পারিশ্রমিকের বিনিময়ে গর্ত খনন করে। শ্রমিকরা একটি লাঠি দ্বারা গুঁতিয়ে গর্তে নিক্ষেপ করে পাথর চাপা দিয়ে রাখে। এমনিভাবে লাঞ্ছনা-গঞ্জনার সাথে জাহান্নামে ঠিকানা করে নেয়। আয়াত অবতরণের প্রেক্ষাপট স্বয়ং হাদীস সমূহে বিদ্যমান।

### بَابٌ خُسْرَانٌ تَتْبِيبٌ تَدْمِيرٌ

**২৬২৩. অনুচ্ছেদ** : تباب অর্থ خسران মানে ক্ষতি, ধ্বংস। تتبيب মানে বিধ্বস্ত করা।

تباب – خسران : তিনি বলেন, تباب অর্থ خسران মানে ক্ষতি, ধ্বংস। تتبيب মানে বিধ্বস্ত করা। تباب - ক্ষতি, ধ্বংস। تتبيب মানে বিধ্বস্ত করা।

প্রথম কালিমা অর্থাৎ, تباب দ্বারা كَيْدُ فِرْعَوْنَ إِلَّا فِي تَبَابٍ -এর দিকে ইশারা। -পারা:২৪, রুকু:৯) ফিরাউনের সব কৌশল ব্যর্থ হল এবং কোনটিতে সে সফল হতে পারল না। দ্বিতীয় শব্দ تتبيب মানে বিধ্বস্ত করা।

দ্বিতীয় শব্দতتبيب এতে وَمَا زَادُوهُمْ غَيْرَ تَتْبِيبٍ এর দিকে ইশারা। "তাদের ধ্বংস ছাড়া আর কোনও সফলতা বয়ে আনল না।" -পারা:১২, রুকু:৯) অর্থাৎ, যখন আল্লাহর আযাব আসল তখন মূর্তিগুলো কোনও উপকার সাধন করতে পারল না। ইমাম বুখারী র. এ শব্দগুলো এ মিল হিসাবে উল্লেখ করেছেন যে, উক্ত সূরার প্রথম আয়াতে تبت শব্দ এসেছে যা تب থেকে নিষ্পন্ন, যার মাসদার تب و تباب আসে। অর্থ ধ্বংস ও ক্ষতি।

**حَدَّثَنَا** يُوسُفُ بْنُ مُوسَى حَدَّثَنَا أَبُو أُسَامَةَ حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنَا عَمْرُو بْنُ مُرَّةَ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنِ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ لَمَّا نَزَلَتْ وَأَنْذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ وَرَهْطَكَ مِنْهُمُ الْمُخْلَصِينَ خَرَجَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ حَتَّى صَعِدَ الصَّفَا فَهَتَفَ يَا صَبَاحَاهْ فَقَالُوا مَنْ هَذَا فَاجْتَمَعُوا إِلَيْهِ فَقَالَ أَرَأَيْتُمْ إِنْ أَخْبَرْتُكُمْ أَنَّ خَيْلًا تَخْرُجُ مِنْ سَفْحِ هَذَا الْجَبَلِ أَكُنْتُمْ مُصَدِّقِيَّ قَالُوا مَا جَرَّبْنَا عَلَيْكَ كَذِبًا قَالَ فَإِنِّي نَذِيرٌ لَكُمْ بَيْنَ يَدَيْ عَذَابٍ شَدِيدٍ قَالَ أَبُو لَهَبٍ تَبًّا لَكَ مَا جَمَعْتَنَا إِلَّا لِهَذَا ثُمَّ قَامَ فَنَزَلَتْ تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ وَتَبَّ وَقَدْ تَبَّ هَكَذَا قَرَأَهَا الْأَعْمَشُ يَوْمَئِذٍ

৪৯৮. ইউসুফ ইব্‌নে মূসা র.......ইব্‌ন আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, "আপনি আপনার নিকটাত্মীয়-স্বজনকে সতর্ক করে দিন" -পারা ১৯, রুকূ ১৫ আয়াতটি নাযিল হলে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বের হয়ে সাফা পাহাড়ে গিয়ে উঠলেন এবং يَا صَبَاحَاهْ (সকাল বেলার বিপদ! সাবধান! এরূপ আহবানকে আরবে বিপদজনক নির্দেশন মনে করা হত বলে উচ্চস্বরে ডাক দিলেন) আওয়াজ শুনে তারা বলল, এ কে? তারপর সবাই (মক্কার বাইরে) তাঁর কাছে গিয়ে সমবেত হল। তিনি বললেন, আমি যদি তোমাদেরকে বলি, একটি অশ্বারোহী সৈন্যবাহিনী এ পাহাড়ে পেছনে তোমাদের উপর হামলা করার জন্য প্রস্তুত হয়ে আছে, তাহলে কি তোমরা আমাকে বিশ্বাস করবে? তারা সকলেই বলল, আপনার মিথ্যা বলার ব্যাপারে আমাদের অভিজ্ঞতা নেই। তখন তিনি বললেন, আমি তোমাদের আসন্ন কঠিন শাস্তি সম্পর্কে সতর্ক করে দিচ্ছি। একথা শুনে আবু লাহাব বলল, تَبًّا لَكَ مَا جَمَعْتَنَا إِلَّا لِهَذَا - তোমার ধ্বংস হোক। তুমি কি এ জন্যই আমাদেরকে সমবেত করেছ? (অযথা অন্যায়ভাবে পেরেশান করেছ?) অত:পর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দাঁড়ালেন। তারপর নাযিল হল: تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ وَتَبَّ وَقَدْ تَبَّ - "ধ্বংস হোক আবু লাহাবের দু'হাত এবং ধ্বংস হোক সে নিজেও।" আমাশ র. আয়াতটিকে تَبَّ শব্দের পূর্বে قَدْ সংযোগ করে وَقَدْ تَبَّ পড়েছেন। (যদ্বারা বুঝা গেল, আবু লাহাব ধ্বংস ও বরবাদ হয়ে গেছে। যেমন আবু লাহাবের জীবনী দ্বারা জানা যায় যে, কিরূপ জিল্লতির মৃত্যু তার ঘটেছে।)

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট। এতে আয়াত অবতরণের প্রেক্ষাপট বর্ণনা করা হয়েছে। হাদীসটি মানাকিবে- ৫০০, জানাযার শেষে-১৮৭ এবং তাফসীরের ৭৪৩ পৃষ্ঠায় এসেছে।

## بَاب قَوْلُهُ وَتَبَّ مَا أَغْنَى عَنْهُ مَالُهُ وَمَا كَسَبَ

**২৬২৪. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "এবং ধ্বংস হোক সে (আবু লাহাব) নিজেও। তার ধন-সম্পদ ও উপার্জন তার কোন কাজে আসেনি।" (১১১ : ১-২) প্রথম বাক্য তথা تبت يدا ابي لهب ছিল বদদো'আ স্বরূপ। দ্বিতীয় বাক্যটিতে এসংবাদও দেয়া হয়েছে যে, সে বদদো'আ লেগে গেছে এবং আবু লাহাব ধ্বংস হয়ে গেছে।

**حَدَّثَنَا** مُحَمَّدُ بْنُ سَلَامٍ أَخْبَرَنَا أَبُو مُعَاوِيَةَ حَدَّثَنَا الْأَعْمَشُ عَنْ عَمْرِو بْنِ مُرَّةَ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ أَنَّ النَّبِيَّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ خَرَجَ إِلَى الْبَطْحَاءِ فَصَعِدَ إِلَى الْجَبَلِ فَنَادَى يَا صَبَاحَاهْ فَاجْتَمَعَتْ إِلَيْهِ قُرَيْشٌ فَقَالَ أَرَأَيْتُمْ إِنْ حَدَّثْتُكُمْ أَنَّ الْعَدُوَّ مُصَبِّحُكُمْ أَوْ مُمَسِّيكُمْ أَكُنْتُمْ تُصَدِّقُونِي قَالُوا نَعَمْ قَالَ فَإِنِّي نَذِيرٌ لَكُمْ بَيْنَ يَدَيْ عَذَابٍ شَدِيدٍ فَقَالَ أَبُو لَهَبٍ أَلِهَذَا جَمَعْتَنَا تَبًّا لَكَ فَأَنْزَلَ اللَّهُ عَزَّ وَجَلَّ تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ إِلَى آخِرِهَا

৪৯৯. মুহাম্মদ ইব্‌নে সালাম র.......ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, একদা নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বাতহা প্রান্তরের দিকে চলে গেলেন এবং পাহাড়ে আরোহণ করে يَا صَبَاحَاهْ বলে উচ্চস্বরে ডাকলেন। কুরাইশরা তাঁর কাছে এসে সমবেত হল। তিনি বললেন, আমি যদি তোমাদেরকে বলি, শত্রু সৈন্যরা সকালে বা সন্ধ্যায় তোমাদের উপর আক্রমণ করার জন্য প্রস্তুত হয়ে আছে, তাহলে কি তোমরা আমাকে সত্য বলে বিশ্বাস করবে? তারা সকলেই বলল, হ্যাঁ, আমরা বিশ্বাস করব। (অবশ্যই আপনার সত্যায়ণ করব। কারণ, আজ পর্যন্ত আপনার কাছ থেকে কখনো মিথ্যাচারের অভিজ্ঞতা হয়নি।) তখন তিনি বললেন, আমি তোমাদেরকে আসন্ন কঠিন শাস্তি সম্পর্কে সতর্ক করে দিচ্ছি। এ কথা শুনে আবু লাহাব বলল, তুমি কি এজন্যই আমাদেরকে একত্রিত করেছ? তোমার ধ্বংস হোক। তখন আল্লাহ্ তা'আলা প্রথম থেকে শেষ পর্যন্ত সূরা লাহাব নাযিল করলেন, "ধ্বংস হোক আবু লাহাবের দুই হস্ত এবং ধ্বংস হোক সে নিজেও। তার ধন সম্পদ এবং উপার্জন তার কোন কাজে আসেনি। অচিরেই সে দগ্ধ হবে লেলিহান অগ্নিতে এবং তার স্ত্রীও, যে ইন্ধন বহন করে। তার গলদেশে থাকবে পাকান রজ্জু।"

**ব্যাখ্যা :** পূর্ব বর্ণিত হাদীসটির এটি ভিন্ন আরেকটি সূত্র। হাদীসটি তাফসীরে ৭০৮ ও ৭৪৩ পৃষ্ঠায় এসেছে।

**বুখারী ৭৪৩** بَاب قَوْلُهُ سَيَصْلَى نَارًا ذَاتَ لَهَبٍ

**২৬২৫. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "অচিরেই (মৃত্যুর পরই) সে দগ্ধ হবে লেলিহান অগ্নিতে।"-১১১ : ৩

حَدَّثَنَا عُمَرُ بْنُ حَفْصٍ حَدَّثَنَا أَبِي حَدَّثَنَا الْأَعْمَشُ حَدَّثَنِي عَمْرُو بْنُ مُرَّةَ عَنْ سَعِيدِ بْنِ جُبَيْرٍ عَنْ ابْنِ عَبَّاسٍ رَضِيَ اللَّهُ عَنْهُمَا قَالَ أَبُو لَهَبٍ تَبًّا لَكَ أَلِهَذَا جَمَعْتَنَا فَنَزَلَتْ تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ إِلَى آخِرِهَا

**৫০০. উমর ইব্‌নে হাফস র.......ইব্‌ন আব্বাস রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আবু লাহাব নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-কে বললো তোমার ধ্বংস হোক, তুমি কি এ জন্যই আমাদেরকে একত্রিত করেছ? তখন** تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ সূরাটি নাযিল হল।

**ব্যাখ্যা** : পূর্বে উল্লিখিত হাদীসটিই এখানে ইমাম বুখারী সংক্ষেপে বর্ণনা করেছেন।

بَاب قَوْلِهِ وَامْرَأَتُهُ حَمَّالَةُ الْحَطَبِ وَقَالَ مُجَاهِدٌ حَمَّالَةُ الْحَطَبِ تَمْشِي بِالنَّمِيمَةِ فِي جِيدِهَا حَبْلٌ مِنْ مَسَدٍ يُقَالُ مِنْ مَسَدٍ لِيفِ الْمُقْلِ وَهِيَ السِّلْسِلَةُ الَّتِي فِي النَّارِ **বুখারী ৭৪৩**

**২৬২৬. অনুচ্ছেদ** : আল্লাহ তা'আলার বাণী : "এবং তার স্ত্রীও, যে ইন্ধন বহন করে।"-১১১ : ৪

মুজাহিদ র. বলেন, حَمَّالَةُ الْحَطَبِ মানে-এমন মহিলা যে পরনিন্দা করে বেড়ায়। فِي جِيدِهَا حَبْلٌ مِنْ مَسَدٍ মানে-তার গলদেশে থাকবে পাকানো দড়ি (জাহান্নামের শিকল ও বেড়ির মতো)। বলা হয় مِنْ مَسَدٍ মানে- পাকানো মোটা শক্ত দড়ি। (কারো কারো মতে) এ দ্বারা জাহান্নামের ঐ শৃঙ্খল বুঝানো হয়েছে, যা তার গলদেশে লাগানো হবে।

**ব্যাখ্যা :**

মোটকথাঃ দুটি মত বর্ণিতঃ ১. এই মহিলা যে রশি দ্বারা লাকড়ির বোঝা বেঁধে জঙ্গল থেকে আনত সেটি উদ্দেশ্য। এই মহিলা জঙ্গল থেকে কাঁটাদার লাকড়ি আনত এবং রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর রাস্তায় বিছিয়ে রাখত। যাতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কষ্ট পান। একদা পূর্ব রীতি অনুযায়ী লাকড়ি আনছিল। রশি তার গলায় লাগানো ছিল, যাতে তার মাথার উপর থেকে লাকড়ির বোঝা পড়ে না যায়। বোঝা নিয়ে ক্লান্ত অবসন্ন হয়ে পাথরের উপর বিশ্রাম করার জন্য বসে ছিল। এমতাবস্থায় একজন ফেরেশতা পেছন থেকে এসে রশি টেনে ধরল এবং তার গলায় ফাঁসি লাগিয়ে দিল। (কাস্তাল্লানী) ২. লোহার শৃংখল উদ্দেশ্য, যা জাহান্নামে তার গলায় পরানো হবে।

**আল্লামা আইনী র. বলেন,**

عن إبن عباس عن عروة سلسلة من حديد ذرعها سبعون ذراعا تدخل من فيها وتخرج من دبرها وتلوى سائرها فى عنقها والله أعلم

ইবনে আব্বাস রা. থেকে উরওয়া সূত্রে বর্ণিত। এটি হবে লোহার শৃঙ্খল। এটি সত্তুর হাত দীর্ঘ হবে। তার মুখ দিয়ে প্রবিষ্ট হয়ে পশ্চাৎ দেশ দিয়ে বের হবে। আর বাকী অংশটুকু তার গলায় পেঁচিয়ে দেয়া হবে।

(উমদাতুল ক্বারী)

আল্লামা কাস্তাল্লানী র. বলেন- وهذه الجملة حال من حمالة الحطب الذى هو نعت لامرة او خبر مبتدأ مقدر (কাস্তাল্লানী)

অর্থাৎ, এ বাক্যটি حَمَّالَةَ الْحَطَبِ থেকে হাল হয়েছে। অথবা إمرأة এর সিফাত কিংবা উহ্য মুবতাদার খবর।

**আবু লাহাবের স্ত্রীঃ** উক্ত মহিলার নাম আওরা বিনতে হারব। উপনাম উম্মে জামীল। উপাধি আওরা [অন্ধ]। এ আওরা আবু সুফিয়ান ইবনে হারবের বোন ও হযরত মুআ'বিয়া ইবনে আবু সুফিয়ান রা.-এর ফুফু ছিল। সে অত্যন্ত বদবখত মহিলা ছিল। আপন স্বামী আবু লাহাবের মতোই রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর সাথে এ দূর্ভাগা মহিলার দুশমনি ছিল।

বুখারী ৭৪৩

# سُورَةُ الْإِخْلَاصِ
# সূরা ইখলাস

আয়াত ৫, মক্কী

بسم الله الرحمن الرحيم

يُقَالُ لَا يُنَوَّنُ أَحَدٌ أَيْ وَاحِدٌ : বলা হয়, (এটি হল মাজাযে আবু উবায়দার উক্তি) قل هو الله احد বাক্যে أَحَدَ শব্দটিতে (যখন তৎপরবর্তী শব্দের সাথে মিলিয়ে পড়া হবে তখন) তানভীন পড়া হয় না। وَاحِدٌ ও أَحَدٌ সমার্থবোধক।

**حَدَّثَنَا** أَبُو الْيَمَانِ حَدَّثَنَا شُعَيْبٌ حَدَّثَنَا أَبُو الزِّنَادِ عَنْ الْأَعْرَجِ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللَّهُ عَنْهُ عَنْ النَّبِيِّ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ قَالَ اللَّهُ كَذَّبَنِي ابْنُ آدَمَ وَلَمْ يَكُنْ لَهُ ذَلِكَ وَشَتَمَنِي وَلَمْ يَكُنْ لَهُ ذَلِكَ فَأَمَّا تَكْذِيبُهُ إِيَّايَ فَقَوْلُهُ لَنْ يُعِيدَنِي كَمَا بَدَأَنِي وَلَيْسَ أَوَّلُ الْخَلْقِ بِأَهْوَنَ عَلَيَّ مِنْ إِعَادَتِهِ وَأَمَّا شَتْمُهُ إِيَّايَ فَقَوْلُهُ اتَّخَذَ اللَّهُ وَلَدًا وَأَنَا الْأَحَدُ الصَّمَدُ لَمْ أَلِدْ وَلَمْ أُولَدْ وَلَمْ يَكُنْ لِي كُفُئًا أَحَدٌ

৫০১. আবুল ইয়ামান র.......আবু হোরায়রা রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন, "বনী আদম আমার প্রতি মিথ্যা আরোপ করেছে; অথচ এরূপ করা তার জন্য সমীচীন হয়নি। বনী আদম আমাকে গালি দিয়েছে; অথচ এমন করা তার জন্য উচিত হয়নি। আমার প্রতি মিথ্যা আরোপ করার অর্থ হচ্ছে এই যে, সে বলে, আল্লাহ্ আমাকে যেমনিভাবে প্রথমবার সৃষ্টি করেছেন, অনুরূপভাবে তিনি আমাকে দ্বিতীয়বার জীবিত করবেন না। অথচ তাকে পুনরায় জীবিত করা অপেক্ষা প্রথমবার সৃষ্টি করা আমার জন্য সহজ ছিল না। আমাকে তার গালি দেয়ার (নাউযুবিল্লাহ) অর্থ হচ্ছে এই যে, সে বলে, আল্লাহ্ তা'আলা সন্তান গ্রহণ করেছেন; অথচ আমি একক, কারো মুখাপেক্ষী নই। আমি কাউকে জন্ম দেইনি, আমাকেও জন্ম দেয়া হয়নি এবং কেউ আমার সমতুল্য নয়।"

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল স্পষ্ট। হাদীসটি সূরা বাকারায় ৬৪৪ পৃষ্ঠায় এসেছে। বিশদ বিবরণের জন্য ৯নং হাদীসের ব্যাখ্যায় দ্রষ্টব্য।

## بَاب قَوْلُهُ اللَّهُ الصَّمَدُ وَالْعَرَبُ تُسَمِّي أَشْرَافَهَا الصَّمَدَ قَالَ أَبُو وَائِلٍ هُوَ السَّيِّدُ الَّذِي انْتَهَى سُودَدُهُ বুখারী ৭৪৪

**২৬২৭. অনুচ্ছেদ :** আল্লাহ তা'আলার বাণী : "আল্লাহ্ কারো মুখাপেক্ষী নন" (বরং সবাই তার মুখাপেক্ষী)-১১২ : ২ আরবরা তাদের নেতাদেরকে الصَّمَدَ বলে থাকেন। আবু ওয়াইল (শকীক ইবনে সালামা) র.বলেন, এমন নেতাকে সামাদ বলা হয়, যার নেতৃত্ব চূড়ান্ত বা যার উপর নেতৃত্বের পরিসমাপ্তি ঘটে।

**حَدَّثَنَا** إِسْحَاقُ بْنُ مَنْصُورٍ قَالَ وَحَدَّثَنَا عَبْدُ الرَّزَّاقِ أَخْبَرَنَا مَعْمَرٌ عَنْ هَمَّامٍ عَنْ أَبِي هُرَيْرَةَ قَالَ قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ قَالَ اللَّهُ كَذَّبَنِي ابْنُ آدَمَ وَلَمْ يَكُنْ لَهُ ذَلِكَ وَشَتَمَنِي وَلَمْ يَكُنْ لَهُ ذَلِكَ أَمَّا تَكْذِيبُهُ إِيَّايَ أَنْ يَقُولَ إِنِّي لَنْ أُعِيدَهُ كَمَا بَدَأْتُهُ وَأَمَّا شَتْمُهُ إِيَّايَ أَنْ يَقُولَ اتَّخَذَ اللَّهُ وَلَدًا وَأَنَا الصَّمَدُ الَّذِي لَمْ أَلِدْ وَلَمْ أُولَدْ وَلَمْ يَكُنْ لِي كُفُوًا أَحَدٌ لَمْ يَلِدْ وَلَمْ يُولَدْ وَلَمْ يَكُنْ لَهُ كُفُوًا أَحَدٌ كُفُوًا وَكَفِيئًا وَكِفَاءً وَاحِدٌ

৫০২. ইসহাক ইব্নে মানসূর র....... . সূত্রে বর্ণিত, তিনি বলেন, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, আল্লাহ্ রাব্বুল আলামীন বলেন, আদম সন্তান আমার প্রতি মিথ্যা আরোপ করেছে; অথচ এরূপ করা তার জন্য উচিত হয়নি। সে আমাকে গালি দিয়েছে; অথচ এমন করা তার পক্ষে সমীচীন হয়নি। আমার প্রতি তার মিথ্যা আরোপ করার

মানে হচ্ছে এই যে, সে বলে, আমি পুনর্জীবিত করতে সক্ষম নই যেমনিভাবে আমি তাকে প্রথমে সৃষ্টি করেছি। আমাকে তার গালি দেয়া হচ্ছে এই যে, সে বলে, আল্লাহ্ তা'আলা সন্তান গ্রহণ করেছেন; অথচ আমি কারো মুখাপেক্ষী নই। আমি এমন এক সত্তা যে, আমি কাউকে জন্ম দেইনি, আমাকেও কেউ জন্ম দেয়নি এবং (আমার) সমতুল্য কেউ নেই। ইমাম বুখারী র. বলেন, كُفُوًا وَكَفِيئًا এবং كِفَاءً সম অর্থবোধক শব্দ।

**ব্যাখ্যা :** এটি হযরত আবু হুরাইরা রা. -এর উল্লিখিত হাদীসেরই অপর একটি সূত্র। كُفُوًا وَكَفِيئًا وَكِفَاءً وَاحِدٌ তথা ইমাম বুখারী র. বলেন, كُفُوًا (কাফ-এর উপর পেশ, হামযা ছাড়া) وَ كَفِيئًــا (কাফ-এর উপর যবর, ফা-এর নিচে যের তারপর হামযা) এবং كِفَاءً (কাফ-এর নিচে যের, ফায়ের উপরে যবর, আলিফ মামদূদা) সমার্থবোধক শব্দ।

বুখারী ৭৪৪

## سُورَةُ الْفَلَقِ
## সূরা ফালাক

আয়াত ৫, মক্কী

بسم الله الرحمن الرحيم

وَقَالَ مُجَاهِدٌ الْفَلَقُ الصُّبْحُ وَ غَاسِقٍ اللَّيْلُ إِذَا وَقَبَ غُرُوبُ الشَّمْسِ يُقَالُ أَبْيَنُ مِنْ فَرَقٍ وَفَلَقِ الصُّبْحِ وَقَبَ إِذَا دَخَلَ فِــي كُلِّ شَيْءٍ وَأَظْلَمَ

মুজাহিদ র. বলেন, الْفَلَقُ - মানে-সকাল। غَاسِقٍ মানে-রাত। إِذَا وَقَبَ মানে-সূর্য অস্তমিত হওয়া। আরবীতে مِنْ فَرَقٍ ও وَفَلَقِ الصُّبْحِ একই অর্থে ব্যবহৃত হয়। তাই বলা হয়, أَبْيَنُ مِنْ فَرَقٍ وَفَلَقِ الصُّبْحِ মানে ভোরের আলো উদ্ভাসিত হওয়ার চাইতেও তা স্পষ্ট। وَقَبَ মানে, অন্ধকার সব জায়গায় প্রবেশ করে এবং আচ্ছন্ন করে ফেলে এবং অন্ধকার হয়ে যায়।

ইঙ্গিত হল ৩নং আয়াত وَمِنْ شَرِّ غَاسِقٍ إِذَا وَقَــبَ এর দিকে। "আমি শরণাপন্ন হচ্ছি অন্ধকার রাতের অনিষ্ট থেকে যখন সে রাত্রির আগমন ঘটে।' অর্থাৎ, পূর্ণ অন্ধকার হয়ে যায়।

**حَدَّثَنَا** قُتَيْبَةُ بْنُ سَعِيدٍ حَدَّثَنَا سُفْيَانُ عَنْ عَاصِمٍ وَعَبْدَةَ عَنْ زِرِّ بْنِ حُبَيْشٍ قَالَ سَأَلْتُ أُبَيَّ بْنَ كَعْبٍ عَنِ الْمُعَوِّذَتَيْنِ فَقَــالَ سَأَلْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ قِيلَ لِي فَقُلْتُ فَنَحْنُ نَقُولُ كَمَا قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৫০৩. কুতায়বা ইব্‌নে সাঈদ র.........যির ইব্‌নে হুবাইশ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি উবাই ইব্‌নে কা'বকে المعوذتين (সূরা ফালাক ও নাস) সম্পর্কে জিজ্ঞেস করার পর তিনি বললেন, এ বিষয়ে (এ দুটি সূরা কুরআন মজীদের অন্তর্ভুক্ত কিনা?) আমি রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম - কে জিজ্ঞেস করেছিলাম। তিনি বলেছেন, আমাকে বলা হয়েছে, (অর্থাৎ, আমাকে বলা হয়েছে الخ قُلْ أَعُوذُ بِرَبِّ الْفَلَقِ) তাই আমি বলছি। উবাই ইব্‌নে কা'ব রা. বলেন, রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যেমন বলেছেন, আমরাও (অর্থাৎ, উবাই ইবনে কাব রা.ও) ঠিক তেমনি বলছি।

**ব্যাখ্যা :** হাদীসটির শিরোনামের সাথে মিল عن المعــوذتين অংশের সাথে। এ সূরা ফালাক ও সূরা নাস উভয়টি এক সাথে একটি ঘটনা সম্পর্কে অবতীর্ণ হয়েছে। এজন্য এর ব্যাখ্যাও সূরা নাসে আসবে ইনশাআল্লাহ।

**বুখারী ৭৪৪** قُلْ أَعُوذُ بِرَبِّ النَّاسِ الخ اي سُورَةُ النَّاسِ

## সূরা নাস

আয়াত ৬, মাদানী

بسم الله الرحمن الرحيم

وَيُذْكَرُ عَنْ ابْنِ عَبَّاسٍ الْوَسْوَاسِ إِذَا وُلِدَ خَنَسَهُ الشَّيْطَانُ فَإِذَا ذُكِرَ اللَّهُ عَزَّ وَجَلَّ ذَهَبَ وَإِذَا لَمْ يَذْكُرْ اللَّهَ ثَبَتَ عَلَى قَلْبِهِ

اَلْوَسْـوَاسِ : এর ব্যাখ্যায় ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত আছে যে, তিনি বলেছেন, শিশু ভুমিষ্ঠ হলে শয়তান এসে তাকে স্পর্শ করে। তারপর সেখানে আল্লাহর নাম নিলে শয়তান পালিয়ে যায়। আর আল্লাহর নাম না নিলে সে তার অন্তরে স্থান করে নেয়।

ইঙ্গিত হল এ সূরার চতুর্থ আয়াতের দিকে। "আমি শরণ লইতেছি (আল্লাহর নিকট) পিছে হটনেওয়ালা (শয়তান) এর অনিষ্ট থেকে। اَلْوَسْـوَاسِ : এর ব্যাখ্যায় হযরত ইব্‌নে আব্বাস রা. সূত্রে বর্ণিত আছে, তিনি বলেছেন, শিশু ভুমিষ্ঠ হলে শয়তান এসে তাকে স্পর্শ করে (অর্থাৎ, বাচ্চার কোমড়ে আঙ্গুল দিয়ে খোঁচা মারে)। তারপর সেখানে আল্লাহর নাম নিলে ( যেমন আযান দেয়া হলে) শয়তান পালিয়ে যায়। আর আল্লাহর নাম না নিলে ( যেমন আযান না দিলে) সে তার অন্তরে স্থান করে নেয়।

**ব্যাখ্যা :** এ থেকেই সন্তান প্রসব হলে আযান দেয়ার হিকমত উৎসারিত হয় যে, শয়তান থেকে সন্তানের হেফাজত হয়ে যায়। আল্লাহ তা'আলাই ভাল জানেন।

**حَدَّثَنَا** عَلِيُّ بْنُ عَبْدِ اللَّهِ حَدَّثَنَا سُفْيَانُ حَدَّثَنَا عَبْدَةُ بْنُ أَبِي لُبَابَةَ عَنْ زِرِّ بْنِ حُبَيْشٍ ح وَحَدَّثَنَا عَاصِمٌ عَنْ زِرٍّ قَالَ سَأَلْتُ أُبَيَّ بْنَ كَعْبٍ قُلْتُ يَا أَبَا الْمُنْذِرِ إِنَّ أَخَاكَ ابْنَ مَسْعُودٍ يَقُولُ كَذَا وَكَذَا فَقَالَ أُبَيٌّ سَأَلْتُ رَسُولَ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ فَقَالَ لِي قِيلَ لِي فَقُلْتُ قَالَ فَنَحْنُ نَقُولُ كَمَا قَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ

৫০৪. আলী ইব্‌নে আবদুল্লাহ্ র.......যির হুবাইশ রা. সূত্রে বর্ণিত, তিনি বলেন, আমি উবাই ইব্‌নে কা'ব রা. -কে জিজ্ঞেস করলাম, বললাম, হে আবুল মুনযির! (উবাই ইবনে কাব রা. এর উপনাম) আপনার (দীনী) ভাই ইব্‌নে মাসউদ রা. তো এ ধরনের কথা বলে থাকেন। (অর্থাৎ, তিনি বলেন, সূরা ফালাক ও নাস কুরআনের অন্তর্ভুক্ত নয়) তখন উবাই রা. বললেন, আমি এ বিষয়ে রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম কে জিজ্ঞেস করলে তিনি আমাকে বললেন, আমাকে (জিবরাঈল আ.-এর জবানে) বলা হয়েছে। তাই আমি বলেছি। উবাই ইব্‌নে কা'ব রা. বলেন, সুতরাং রাসূলুল্লাহ্ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যা বলেছেন আমরাও তাই বলি (অর্থাৎ, সূরা ফালাক ও নাস অর্থাৎ, এ সূরাদ্বয় কুরআনের অন্তর্ভুক্ত)।

**ব্যাখ্যা :** এটি হযরত উবাই ইবনে কা'ব রা. এর হাদীসের আরেকটি সূত্র।

**সূরা ফালাক ও নাস এবং হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা.**

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ প্রথমত সূরা নাস ও ফালাক তাঁর মাসহাফে লিখতেন না; বরং দেখলে কেটে দিতেন। বলতেন, এগুলো কুরআনের অন্তর্ভুক্ত নয়। কিন্তু এটি স্বীকার করতেন যে, সূরাদ্বয় আসমান থেকে অবতীর্ণ হয়েছে এবং আল্লাহ তা'আলার কালাম। রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম এগুলো দ্বারা ঝাঁড়ফুক করতেন। বিশিষ্ট ফকীহ আবলূ লায়স সমরকন্দী র. বলেন, পূর্ণ কুরআন শরীফে মোট ১১২ টি সূরা রয়েছে। তিনি সূরা নাস ও ফালাককে কুরআন মজীদের অন্তর্ভুক্ত করতেন না। [বুস্তান-আবুল লায়স সমরকন্দী র.] আল্লামা জালালুদ্দীন সুয়ূতী র. বলেন, এটি ইবনে মাসউদ রা. -এর প্রতি মিথ্যা অপবাদ মাত্র। [ইতকান:১/৬৪] হাফিজ ইমাদুদ্দীন ইবনে কাসীর র. বলেন, পরিশেষে

হযরত আব্দুল্লাহ ইবনে মাসউদ রা. এ অভিমত প্রত্যাহার করেছেন। [ইবনে কাসীর:৪/৫৭৪]। আল্লামা কাস্তাল্লানী র. প্রায় এমনই বলেছেন–

ويحتمل ايضا أنه لم يسمعها من النبى صلى الله عليه وسلم و لم يتواتر عنده ثم لعله قد رجع عن قوله ذلــك إلى قــول الجماعة فقد أجمع الصحابة عليهما وأثبتوهما فى المصاحف التى بعثوها إلى سائر الآفاق

[কাস্তাল্লানী: ১১/২৮৮]

**অবতরণ প্রেক্ষাপট:** উক্ত সূরাদ্বয় [সূরা ফালাক ও সূরা নাস] একই সাথে অবতীর্ণ হয়েছে: অবতরণের প্রেক্ষাপট হল, নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর উপর লাবীদ ইবনে আ'সিম নামক এক ইয়াহুদী যাদু করেছিল। এতে নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম -এর যেন অসুস্থতাবোধ হয়। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আল্লাহর দরবারে দোয়া করলে এগার আয়াত বিশিষ্ট উক্ত সূরাদ্বয় [সূরা ফালাক: পাঁচ আয়াত বিশিষ্ট এবং সূরা নাস ছয় আয়াত বিশিষ্ট] অবতীর্ণ হয়। নবী কারীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে ওহীর মাধ্যমে এ যাদুর স্থান সম্পর্কেও অবহিত করা হয়। যেখানে যাদু করা হয়েছে, সেখান থেকে এমন কয়েকটি জিনিস বেরিয়ে এল যেগুলোতে যাদু করা হয়েছিল। সূতার একটা টুকরাও তাতে ছিল। যাতে এগারটি গিট দেয়া ছিল। হযরত জিবরাঈল আ: একটি করে আয়াত পড়তে থাকেন এবং এক একটি গিট খুলতে থাকে। এভাবে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম-এর সম্পূর্ণ শিফা হয়।

[বয়ানুল কুরআন: হাকীমুল উম্মত হযরত মাও: আশরাফ আলী থানভী র.]

আরো বিশদ বিবরণের জন্য তাফসীরে মাজহারী, ইবনে কাসীর ও মা'আরিফুল কুরআন দ্রষ্টব্য।

আলহামদুলিল্লাহ আজ বুখারী শরীফ কিতাবুত্ তাফসীরের ব্যাখ্যা শেষ হল।

মুহাম্মদ উসমান গণী আল বিহারী [আল্লাহ তাকে ক্ষমা করুন। আমীন। মুহাদ্দিস- মাজাহিরুল উলুম [ওয়াক্ফ] সাহারানপুর।

২ রা রবিউল আওয়াল ১৪১৪ হি. মোতাবেক আগস্ট, ১৯৯৩ ইং। অনুবাদ ও সম্পাদনা সমাপ্ত হল সেপ্টেম্বর ২০১০ ঈসায়ী।

